**শ্রী গৌতম দেব ঃ** আপনি পুরনো মেম্বার। আপনি যা বললেন, এরজন্য আপনাকে নোটিশ দিতে হবে। সারা দেশে দুর্নীতি আছে আর হাউজিং ডিপার্টমেন্টে দুর্নীতি নেই, এইভাবে বলতে পারলে আমি খুশি হতাম। তবে বিধানসভায় দাঁড়িয়ে দায়িত্ব নিয়ে একথা বলা যায় না। কোর্টে কেস-কাবারী কি হয়েছে, আপনি জানেন, কোর্টে মামলা কখন উঠবে, কি তদ্বির হয়েছে, সেসব তো আমি বললাম। আমি ফিগার দিলাম যে, ৩৮টি মামলা হয়েছে, তার মধ্যে ৩৬টিতে আমরা জিতেছি। বিগত কয়েক বছরে এভিকশন প্রসেসে আছে—কোর্টে গেলে, কোর্টে লড়া, সেটা আগের থেকে—কোর্ট থেকে বের করে আনা, এটা আগের চাইতে কম্প্যারেটিভলি বেটার হয়েছে। তবে আপনি যদি বলেন এর থেকে ভাল হওয়া উচিত ছিল, সেটা হয়নি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, সরকারি ফ্ল্যাট যারা অবৈধভাবে দখল করে রয়েছেন হয়ত তারা সমাজের যথেষ্ট গণ্যমান্য ব্যক্তি হিসাবে সবার কাছে সম্মান পাচ্ছেন এবং তারা বেআইনি কাজের বিরুদ্ধে বড় বড় জনসভায় বিশেষ বিশেষ বক্তব্য রেখে থাকেন। অথচ তারা বেআইনি ব্যাপারটাই বুঝতে পারেন না। তারা যে এইভাবে বেআইনি ভাবে এবং অবৈধ ভাবে ফ্ল্যাট দখল করে আছে তাদের একটা নামের তালিকা বার্ষিক ভিত্তিতে বা ৬ মাসের ভিত্তিতে জানানোর কোনও ব্যবস্থা আছে কিনা এবং তাদের নিয়ন্ত্রণ করা যায় এইরকম কোনও ব্যবস্থা করা যায় কিনা জানাবেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** প্রথম হচ্ছে আমাদের যাবতীয় হাউসিং তার ৯০ পারসেন্ট সাধারণ গরিব, নিম্ন মধ্যবিত্ত মানুষদের জন্য এবং খুব কম সংখ্যক ফ্ল্যাটই এইচ.আই.জি.। আর সরকারি কর্মচারিদের জন্যই ফ্ল্যাট বেশি আর অফিসারদের জন্য খুব কমই আছে। বেশির ভাগই তলার জন্য আর সরকারি যে কর্মচারী জাতীয় যারা আছেন তাদের জন্য। আর ফ্ল্যাট যারা দখল করে আছেন কিছু সরকারি কর্মচারী এবং অফিসার, তার প্রসেস করছি। তাতে ২২টি কেসে অফিসার যুক্ত আছেন, সেখানে অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি থেকে উপর তলার লোক। তারা রিটায়ার করে গেছেন কিন্তু বাড়ি ছাড়েননি। তবে এই ব্যাপারে কাগজে নামের তালিকা দেওয়ার পরিস্থিতি হয়েছে কিনা আমার জানা নেই।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, আপনার প্রশ্নোত্তর জানলাম যে, বিপুল সংখ্যক লোক বেআইনি ফ্ল্যাট দখল করে বসে আছেন এবং এই ব্যাপারটা নিয়ে একটা বিশাল জটিলতার সৃষ্টি হচ্ছে। এদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে কিনা জানাবেন কি কারণ বিশাল সংখ্যক লোক বাইরের থেকে কলকাতা এবং শহরাঞ্চলে আসেন। তাদের ফ্ল্যাটের খুবই প্রয়োজন। তারা দরখাস্ত করে পড়ে আছেন কোনও সুরাহা হয়নি। এই জাতীয় লোকেদের জন্য সরকার কোনও চিন্তা

ভাবনা করছেন কিনা যাতে করে তারা দ্রুত ফ্ল্যাট পায়?

**শ্রী গৌতম দেব ঃ** আমি তো বলেছি যে, ১৮১টি কেস প্রসেস করছি। অ্যাপলিকেশন জমা দিয়েছে ৩ হাজার সরকারি কর্মচারী এবং অফিসার। ১৮১টি ফ্ল্যাট থেকে দখলকারীদের সরিয়ে দিতে পারলেই ওই ফ্ল্যাটগুলো পাওয়া যাবে। তবে আমরা আরও এক হাজার দেড় হাজারটা বাড়ি বানাচ্ছি। তার মধ্যে ৭০০ সামথিং ফ্ল্যাট অফিসারদের মধ্যে এবং তাতে সরকারি কর্মচারিরাও আছেন তাদের জন্য করা হয়েছে। আরও ৯০০টির কাজ চলছে, এটাই হচ্ছে আসল পদ্ধতি। সেখানে অফিসাররাও ঢুকবেন, সরকারি কর্মচারিরাও ঢুকবেন। আর ১৮১টি ফ্ল্যাট যদি খালি করতে পারি তাহলে ১৮১টি ফ্ল্যাটেও তারা ঢুকবে। ৭০০টি ফ্ল্যাট আমরা গত বছরে শেষ করেছি, সেখানে সরকারি কর্মচারী এবং অফিসাররা ঢুকবে, এই বছর ৯০০টির কাজ শেষ করব, সেখানেও ঢুকবে।

## গ্রামোন্নয়নে বরাদ্দ অর্থ

*১০৯।(অনুমোদিত প্রশ্ন নং *৩৭১) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

গত আর্থিক বছরে (১৯৯৮-৯৯) কেন্দ্রীয় সরকার কর্তৃক এ রাজ্যের গ্রামোন্নয়নে বরাদ্দকৃত অর্থের মোট পরিমাণ কত?

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ**

গত আর্থিক বছরে (১৯৯৮-৯৯) কেন্দ্রীয় সরকার কর্তৃক এ রাজ্যের গ্রামোন্নয়নে পঞ্চায়েত ও গ্রমোন্নয়ন দপ্তরের মাধ্যমে বরাদ্দকৃত অর্থের মোট পরিমাণ ৩৩১,১৯,৬৩১ লক্ষ টাকা।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, মেদিনীপুর জেলায় এর মধ্যে কত টাকা গিয়েছিল বলতে পারবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মেদিনীপুর জেলা কেন, সব জেলার কথাই আমি বলতে পারব। বিভিন্ন স্কিম দেওয়া হয়েছে জেলা ভিত্তিক এক একটা করে, এখানে একটা একটা করে স্কিম ধরে বলতে হবে। জেলা ভিত্তিক টোটাল আমার কাছে এখনি নেই। আপনি চাইলে কোনও বিশেষ স্কিম মেদিনীপুরের যদি থাকে তাহলে আমি বলতে পারব। ১২টি স্কিম আছে, স্কিম ভিত্তিক টোটাল করা হবে। সবই আছে, আপনি চাইলে আমার থেকে দেখে নিতে পারবেন।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** এই যে গ্রামোন্নয়নের টাকা, আমাদের রাজ্যে যা আসছে বিভিন্ন সংবাদপত্রে, বিভিন্ন সময়ে যেটা পরিবেশন করা হয়, আমরা নাকি টাকা সম্পূর্ণ খরচ করতে পারি না, এই ব্যাপারে যদি আপনার কাছ থেকে সুনির্দিষ্ট কিছু জানতে পারি তাহলে ভাল হয়।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** এটা তো বহুবার প্রশ্ন হয়েছে, আমিও উত্তর দিয়েছি। এটা ঠিক, আমরা মোট যে টাকা বছরে পাই, আমরা রাজ্য থেকে যে অংশ দিই, আর গত বছরের আগের বছরের যেটা অব্যবহিত অর্থ থাকে যেটাকে এই বছরের ওপেনিং ব্যালান্স বলা হয়, সবটা নিয়ে যে টাকা সেটা সবটা খরচ হয় না, আর্থিক বছরে। এর অনেকগুলি কারণ আছে। বিশেষ করে, গত ২ বছরের কিছু ঘটনা ঘটেছে, নির্বাচন ইত্যাদির জন্য, ঘন ঘন নির্বাচন হয়েছে, তার জন্য কাজকর্ম ব্যাহত হয়, এসব ছাড়াও বিশেষ কিছু কারণ রয়েছে যেটা সব বছরের জন্য প্রযোজ্য। নির্বাচন হোক বা না হোক। আমাদের এটা সাধারণ সমস্যা। এই সাধারণ সমস্যার মধ্যে একটা হচ্ছে, আমাদের টাকা পেতে দেরি হয়। আমি এই ব্যাপারে গত দিনেও বলেছি, আজকেও বলতে পারি, এই ব্যাপারে দু একটা উদাহরণও দেওয়া যেতে পারে। মার্চ মাসে কি পরিমাণ টাকা আমরা পাই। বছরের শেষে। বছরের শেষে যে টাকা আমরা পাই মার্চ এর শেষ সপ্তাহে টাকাটা আসে। এটা হয়ত দেখা যাবে আজকে টাকাটা পাব, কালকেও আবার পেতে পারি। এমন কি এপ্রিলের প্রথম সপ্তাহেও টাকাটা পাই। আগের বছরের টাকা এপ্রিলে পাই, যেটা খরচ করা সম্ভব হয় না। ১৯৯৮-৯৯ সালের শেষে মার্চ মাসে রিলিজড হয়েছে ২৩ কোটি ৯১ লক্ষ টাকা, শেষ সপ্তাহে রিলিজড হয়েছে ৪২ লক্ষ টাকার মতো। তারও আগের বছরে ১৯৯৭-৯৮-এ, ঐ টাকাটা মার্চ, ৯৮-এ ২৫ কোটি ৫৯ লক্ষ টাকা রিলিজড হয়েছে। এই যে আপনারা বলেন মার্চ এর শেষে টাকা পাই, কিন্তু সেটা মার্চ-এ খরচ করা অসম্ভব ব্যাপার। এটা একটা ব্যাপার। এছাড়া গাইড লাইন যেটা আছে, সেটা এই বছরে জি.এস.ওয়াই. ডিসেম্বর মাসে যদি নির্দেশ আসে তাহলে অসুবিধাটা হয়। এছাড়া ইউটিলাইজেশন রিপোর্ট এর যে প্রোফর্মা আছে, সেটা দিলেও ওরা ফেরৎ পাঠিয়ে দেয়, তাই প্রোফর্মা পাঠানো এবং ডিসেম্বর মাস এইরকম অনেকগুলি সমস্যা আছে তার মানে এই নয় সমস্যাগুলি হচ্ছে ওদের জন্যই, আমাদেরও কাজকর্মের দক্ষতা বাড়ানো দরকার। আমরা পঞ্চায়েতের সব জায়গায় কাজের ক্ষেত্রে দক্ষতা বাড়াতে পেরেছি, এটা আমি দাবি করব না।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একজন সদস্যের প্রশ্নের উত্তরে বললেন, যথা সময়ে টাকা খরচ করতে না পারার কারণ হচ্ছে নির্বাচন এবং যথা সময়ে টাকা না পাওয়া। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি, ১৯৯৮-৯৯

*সালে ৩৩১ কোটি ১৯ লক্ষ ৬০ হাজার ১০০ টাকা পাওয়া গেছে, তার মধ্যে কত টাকা খরচ করতে না পারার জন্য ফেরৎ গেছে এবং মেদিনীপুর জেলা কত টাকা পেয়েছিল এবং কত টাকা আপনি খরচ করতে পারেননি?*

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** এই ৩৩১ কোটি ১৯ লক্ষ ৬০ হাজার ১০০ টাকা যেটা পেয়েছিলাম সেটা সব প্রকল্পগুলো মিলে পেয়েছিলাম। কিন্তু এই বছরে মোট খরচ হয়েছিল ৪২৯ কোটি ২৫ লক্ষ ৩৬ হাজার ৮১৭ টাকা। আপনি বলবেন বেশি খরচ হল কি করে। এই টাকাটা হচ্ছে আমাদের মোট খরচ। আমাদের তো কেন্দ্রের টাকা, রাজ্যের টাকার আলাদা আলাদা বান্ডিল নেই, তাই এটা আলাদা আলাদাভাবে বলা যাবে না।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** আপনি কেন্দ্রের কাছ থেকে টাকা রিসিভড করলেন, তার তো একটা আলাদা হিসাব আছে। এই ব্যাপারে আপনার কোন অ্যাকাউন্ট বা ক্যাশ বুক থাকবে না, এটা তো হতে পারে না।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** শুনুন কেন্দ্রীয় সরকার যে পরিমাণ টাকা দেয়, সমপরিমাণ টাকা রাজ্যকে ম্যাচিং গ্রান্ট হিসাবে দিতে হয়। এটাই হচ্ছে রিলিজ। আপনাকে বুঝতে হবে এই দুটো টাকা এক সঙ্গে মিশে যাচ্ছে, আর এর সঙ্গে থাকছে ওপেনিং ব্যালান্স। তাহলে এই তিনটে টাকা মিশে যাচ্ছে, এটাই হচ্ছে টোটাল অ্যাভেলেবিলিটি। আলাদা আলাদা তো কোনও বান্ডিল নেই, তাই সেন্টারের অংশ, রাজ্যের অংশ কত, এইগুলো আলাদা আলাদাভাবে বলা যাবে না।

**শ্রী মনোরঞ্জন পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, কেন্দ্র এবং রাজ্য মিলে যে টাকা খরচ হচ্ছে তাতে আমাদের এখানে কত শ্রম দিবস তৈরি হয়েছে।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** শ্রম দিবস কত তৈরি হয়েছে সেটা তো বলা যাবে না। কারণ বিভিন্ন কেন্দ্রীয় প্রকল্পের টাকা আমরা পাই, এর মধ্যে ওল্ডেজ পেনশন, মাতৃত্বজনিত টাকা এইসব আছে। এর মধ্যে শ্রম দিবস কত তৈরি হয়েছে সেটা আলাদা করে বলা যাবে না।

**শ্রী তপন হোড় ঃ** আপনি ১৯৯৮-৯৯ সালে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কত টাকা পেয়েছেন সেটা বললেন. ১৯৯৯-২০০০ সালে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কত টাকা পেয়েছেন, রাজ্য সরকারই বা কত টাকা দিয়েছে? আজকে পঞ্চায়েতগুলো বে-কেন্দ্রীকরণের মধ্যে দিয়ে কাজ করছে এবং পঞ্চায়েতের উপরে চাপ সৃষ্টি হয়েছে। সেখানে দাঁড়িয়ে পঞ্চায়েতের ইনফ্রাস্ট্রাকচারকে আরও সুসংহত করার জন্য আপনার দপ্তর

কি পরিকল্পনা নিয়েছে এবং বাড়তি লোকের কথা যেটা বলেছিলেন সেটা এখনও দেননি, এই ব্যাপারে আপনার বক্তব্য কি?

প্রথমে যেটা বলেছেন ১৯৯৯-২০০০ সালের কথা, সেটা আমি বলতে পারছি না। কারণ ২০০০ সাল এখনও শেষ হয় নি। আমি আগেও বলেছি এবং এখনও বলছি যে, আজকেও টাকা পাব, কালকেও টাকা পাব। আর এপ্রিলের প্রথম সপ্তাহে টাকা পাব কি মার্চের মধ্যে পাব সেটা আমি বলতে পারছি না। আর দ্বিতীয় যেটা—পঞ্চায়েতে লোকজন দেওয়ার কথা বলেছেন। আমরা দিয়েছি। গ্রাম পঞ্চায়েত স্তরে একটা অতিরিক্ত পদ তৈরি করেছি। সহায়ক একজন তৈরি করেছি। সেটাতে লোক নেওয়া হচ্ছে। এর আগেও আমরা তৈরি করেছিলাম—যাকে এক্জিকিউটিভ অ্যাসিস্ট্যান্ট বলা হয়, এইরকম একটা পদ প্রত্যেক গ্রাম পঞ্চায়েতে তৈরি করেছি। সেটা আদালতের নিষেধাজ্ঞার জন্য পদ পূরণ করা যাচ্ছে না। এছাড়া আমি জানি যে ২-৩ জন গ্রাম পঞ্চায়েত কর্মী প্রত্যেক গ্রাম পঞ্চায়েত স্তরে দেওয়া হয়েছে। এছাড়া গ্রাম পঞ্চায়েত স্তরে বিভিন্ন দপ্তরের যে সমস্ত কর্মিরা রয়েছেন, তাদের কাজ, তাদের সহযোগিতা যাতে পঞ্চায়েত পায় সেই মর্মে আদেশনামা বের করেছে। অনুরূপ ভাবে পঞ্চায়েত এবং জেলা পরিষদ স্তরে নেওয়া হয়েছে। তা সত্ত্বেও আমরা যেটা নিয়েছি সেটা হচ্ছে যে, পর্যাপ্ত সেটা আমরা দাবি করতে পারি না। এটাও ঠিক যে, যে দায়িত্ব আমরা নিয়েছি, তা করা যাচ্ছে না আদালতের নিষেধাজ্ঞার জন্য। সেগুলি পূরণ করা হলে এই কাজে অনেক সুবিধা হত।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী রবীন্দ্র নাথ ঘোষ ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে, কেন্দ্রীয় সরকারের কাছে পঞ্চায়েতের উন্নয়নের জন্য যে টাকা চাওয়া হয়, সেই টাকা ঠিক সময়ে আসে না। যে টাকা চান, সেটা একসঙ্গে পাওয়া যায় কিনা এবং পঞ্চায়েতের উন্নয়নের কাজ আগে হয়নি, আজকে হচ্ছে। আজকে পঞ্চায়েতের জন্য এই কোটি কোটি টাকার পরিকল্পনা কার্যকর করার জন্য পঞ্চায়েতে কমপিটেন্ট অ্যাকাউন্ট ইঞ্জিনিয়ার নিয়োগের ব্যবস্থা করবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি প্রথমে বললাম যে, দেরিতে পাওয়া যায়। এটা একসঙ্গে পাওয়ার কোনও ব্যবস্থা নেই। তবে ইনস্টলমেন্টে ওরা দেয়। মাঝে মাঝে কোনও স্কিম বা একটা ইনস্টলমেন্ট পাওয়া যেতে পারে। কিন্তু সাধারণভাবে দুটো ইনস্টলমেন্টে দেওয়া হয় কেন্দ্র থেকে রাজ্যে। এই ইউটিলাইজেশনগুলি ডিসেম্বর এবং জানুয়ারি মাসে দেওয়া হয়। তারপর ওদের ওখান থেকে এক দেড়মাস লেগে যায়। এইরকম করতে করতে মার্চ মাস এসে যায়। আমরা বহুদিন ধরে বলেছিলাম ন্যাশনাল ডেভেলপমেন্ট

কাউন্সিলকে যে এই সমস্ত কেন্দ্রীয় প্রকল্পগুলির টাকা রাজ্যের হাতে দিয়ে দিতে হবে। সব রাজ্যেই দিয়ে দিতে হবে। এই দাবি আমরা করে আসছি। ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলে সর্ব সম্মত সিদ্ধান্ত হয়েছে যে, তখন ভি পি সিং প্রধানমন্ত্রী ছিলেন, কেন্দ্রীয় প্রকল্পগুলির টাকা রাজ্যের হাতে দেওয়া হবে। সেটা এখনও কার্যকর হয়নি। আমরা অ্যাকাউন্ট্যান্ট ইঞ্জিনিয়ার দিয়েছি জেলা পরিষদে। আর পঞ্চায়েত সমিতি স্তরেও সাব অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার দিয়েছি। বেশি পদ দিয়েছি। দু তিনটি গ্রাম পঞ্চায়েতের জন্য একজন করে সাব অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার, তিনি নির্দিষ্ট গ্রাম পঞ্চায়েতে বসবেন না, তিনি ব্লক অফিসে বসবেন এবং নির্দিষ্টভাবে কাজে সাহায্য করবেন। যদিও সেখানে কন্ট্রাক্ট অ্যাপয়েন্টমেন্টের কথা বলা হয়েছে। সেই পদে কিছু জায়গায় নেওয়া হয়েছে। গ্রাম পঞ্চায়েত এ অ্যাকাউন্ট্যান্ট তৈরি করিনি।

আমরা একটা বাড়তি সহায়ক পদ তৈরি করছি গ্রাম পঞ্চায়েত স্তরে। সেই লোক নেওয়া হয়েছে। এল.ডি. অ্যাসিসট্যান্ট স্তরে একজন পদ আমরা তৈরি করেছি।

### পুরসভায় জলকর

*১১০।(অনুমোদিত প্রশ্ন নং *৪১৯) **শ্রী অশোককুমার দেব ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন পুরসভায় জলকর আরোপ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) উক্ত বিষয়ে কেন্দ্রীয় সরকারের কোনও নির্দেশ আছে কি; এবং

(গ) পুর-পরিষেবা বেসরকারি হাতে তুলে দেওয়ার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

(ক) এই রাজ্যে পুরসভা ও পুরনিগম পরিচালনাকারী আইনগুলিতে ইতিমধ্যে জলকর আরোপের ব্যবস্থা রয়েছে।

সংবিধানের নির্দেশ অনুসারে এ রাজ্যে গঠিত রাজ্য অর্থ আয়োগ এই ধরনের কর আরোপের প্রস্তাব করেছেন। বিগত ৮ই এপ্রিল, ১৯৯৭ তারিখে রাজ্যের পুর এলাকাগুলিতে জলকর আরোপের নীতি সম্বন্ধীয় একটি প্রতিবেদন বিধানসভায় পেশ করা হয়েছিল।

(খ) উক্ত বিষয়ে কেন্দ্রীয় সরকারের কোনও সুনির্দিষ্ট নির্দেশ না থাকলেও বিভিন্ন সময়ে বিভিন্ন সভাতে কেন্দ্রীয় সরকার এই ধরনের কর আরোপের পক্ষে অভিমত ব্যক্ত করেছে।

(গ) না।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন আপনি বলছেন ইতি মধ্যেই জলকর আরোপের ব্যবস্থা রয়েছে। আমি জানতে চাইছি কি হারে এই জলকর আরোপ করছেন এবং শহর এবং গ্রামের কোনও ডিফারেন্স আছে কি না?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** জলকর সম্পর্কে পশ্চিমবাংলা বিধানসভায় আমরা একটা প্রস্তাব উত্থাপন করেছিলাম, সেটা গৃহীত হয়েছিল। পর্যায়ক্রমে এই জলকর আরোপ করা হবে। ধরুন, যারা নিম্ন আয়ের মানুষ, যারা মধ্য আয়ের মানুষ তাদের উপর জলকর আরোপ করা হবে না। মূলত ইনস্টিটিউশনাল এবং কমার্শিয়াল যারা কল ব্যবহার করবে তাদের ক্ষেত্রেই আমরা জলকর ব্যবহার করতে চাইছি কিন্তু ডোমেস্টিক ক্ষেত্রে এবং একটু বেশি আয়ের মানুষ তাদের ক্ষেত্রে আমরা এটা গ্রহণ করেছি। কলকাতায় ফেরুল সাইজ ১০ মিলিমিটার, ১৫ মিলিমিটারের জন্য কোনও জলকর নেই কিন্তু ২০ মিলিমিটার হলে ১২০ টাকা ২৫ মিলিমিটার হলে ১৯৫ টাকা এই কর আরোপ হবে। তাছাড়া কতগুলো ক্ষেত্রে যেখানে নন ডোমেস্টিক পারপাসে জল ব্যবহৃত হবে, কলকাতার ক্ষেত্রে ৩.১ হলে ১৩০ টাকা, ৭.৬ হলে ১৯০ টাকা, ৮.৬৫ হলে দুশো পঞ্চাশ টাকা, ১০ এর বেশি হলে ৪৪০ টাকা এই রকম ভাবে নন ডোমেস্টিক ক্ষেত্রে আমরা চার্জ নিয়ে থাকি। তাছাড়া ইন্ডাস্ট্রিয়াল ব্লক যাদের হয়ে থাকে সেখানে আমরা যেটা নিয়ে থাকি ১ হাজার লিটারের ক্ষেত্রে নন ডোমোস্টিক পারপাসে ১০ টাকা করে চার্জ নিয়ে থাকি। অবর্ডিয়াসলি সি.এম.ডি.এ.র যেখানে গ্রামাঞ্চল সেখানে যারা জল সরবরাহ করে থাকে তাদের উপর ৩০ টাকা করে জলের উপর কর নেওয়া হয়। তাছাড়া অন্যান্য পর্যদেও একইভাবে জলকর নেওয়ার জন্য আমরা বলেছি। পর্যদের বোর্ড অব কাউন্সিল রেজলিউশন করে এটা করতে পারে।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি মনেকরি যে জলকর আপনারা বসানোর চেষ্টা করেছেন গরিব লোকেরা সেই কর দিতে পারবে না। এই কর যাতে না বসানো হয় তার জন্য সরকারের কোনও ভাবনা—চিন্তা আছে কি না?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমি তো বলেছি যে কোনও ভাবেই কোনও গরিব লোক বস্তির মানুষ কর দেবে না। হিসাব করে দেখা গেছে যে প্র্যাকটিকালি ৩৫ শতাংশ মানুষের কোনও কর নেই। তাদের কর দিতে হয় না। কিন্তু শহরাঞ্চলের আরেকটা

অংশের মানুষ যাদের অনেক বেশি দেওয়ার ক্ষমতা আছে, যারা কালার টি.ভি. কেনে, মারুতি গাড়িতে ঘুরে বেড়ায়, ৩ তলা, ৪ তলা বাড়ি বানাচ্ছেন, যারা বাথরুমে নানা রকম শাওয়ার লাগাচ্ছে তাদের উপর জলকর চার্জ করা উচিত নয় কি, নিশ্চয়ই উচিত।

[11-50 — 12-00 Noon]

**শ্রী অশোককুমার দেব ঃ** আপনি বলেছেন কেন্দ্রীয় সরকারের নির্দিষ্ট কোনও নির্দেশ না থাকলেও সভার মাধ্যমে কিছু কিছু অভিমত প্রকাশ করেছেন। সেই অভিমত কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আপনি যদি জানতে চান তাহলে আমি পরিষ্কার করে বলছি যে বর্তমান কেন্দ্রীয় সরকারের যে নীতি সেই নীতি বলছে জল সরবরাহ ব্যবস্থা সম্পূর্ণ ভাবে বেসরকারিকরণ করা হোক, এটা পৌরসভার হাতে রাখা উচিত নয় এবং সরকারের হাতেও রাখা উচিত নয়। আমরা সেই নীতি গ্রহণ করিনি। শুধু অপারেশন ও মেন্টেন্যান্সের জন্য কলকাতায় প্রতি বছর ৭০ কোটি টাকা খরচ করে থাকি। জল সরবরাহের জন্য সেখানে পাই—এ বছর বেশি হয়েছে ২০ কোটি টাকা, এটা গত বছর ছিল ১০ কোটি টাকা। প্রতি ৩৫ টাকা খরচ করে আমরা ১ টাকা নাগরিকদের কাছ থেকে পাই। কেন্দ্রীয় সরকার বলছে পুরোটাই বেসরকারিকরণ করে দেওয়া হোক। কিন্তু আমরা সহমত নই।

**শ্রী নির্মলচন্দ্র দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনাকে ধন্যবাদ, যে কেন্দ্রীয় সরকারের বেসরকারিকরণের যে পলিসি যাতে বড়লোকদের সুবিধা হবে এবং গরিব মানুষদের ক্ষতি হবে এটা বামফ্রন্ট সরকার বিরোধিতা করেছে, আপনিও বিরোধিতা করেছেন। আমার প্রশ্ন হচ্ছে কলকাতার সাধারণ মানুষ যে পরিষেবা পান এটা বাংলার অন্যান্য ছোট শহরের মানুষ পান না। আপনি আলিপুরদুয়ারে যখন যান তখন আপনি বলেছিলেন এই পরিষেবা বিশেষ করে হাউজ টু হাউজ জলের যে সুযোগ সেটা দেওয়ার ব্যবস্থা হবে। ১৯৯৩ সালের বন্যার পরে সেখানে রাস্তাঘাট ইত্যাদি বিধ্বস্ত হয়ে যায়। সেখানে আপনি বলেছিলেন রাস্তাঘাট তৈরির জন্য আপনি অতিরিক্ত অর্থ মঞ্জুর করবেন। এই পরিষেবার ব্যাপারে যাতে করে ছোট ছোট শহরের পৌরবাসীরা পেতে পারেন সে ব্যাপারে আপনি কি ব্যবস্থা গ্রহণ করেছেন সেটা যদি অবহিত করেন, বিশেষ করে আলিপুরদুয়ার।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আপনি যে প্রশ্ন করেছেন—আমার দপ্তর হচ্ছে শুধুমাত্র বৃহত্তর কলকাতা, এ ক্ষেত্রে পানীয় জল সরবরাহের জন্য পৌরদপ্তর আছে। বৃহত্তর কলকাতার বাইরে যে পৌরসভা আছে সেগুলি জনস্বাস্থ্য ও কারিগরি দপ্তরের। আমি বলতে পারি ভারতবর্ষে ৩.৪টি রাজ্য আছে যেখানে পানীয় জল সরবরাহ পাইপ লাইনের

দ্বারা হয়, ৯০ শতাংশ যে রাজ্যে তাতে পশ্চিমবঙ্গ হচ্ছে একটা। পশ্চিমবঙ্গের প্রতিটি শহরেই পাইপ লাইনের মাধ্যমে জল সরবরাহ হচ্ছে তবে কিছু কিছু এলাকা বাকি আছে, যেমন আলিপুরদুয়ার বাকি। আমাদের কাছে এই প্রস্তাব পাঠালে আমরা জনস্বাস্থ্য ও কারিগরি দপ্তরে পাঠিয়ে দেব।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় মন্ত্রী বলেছেন বস্তি এলাকার মানুষের উপর জলকর বসাবেন না। যে সমস্ত মানুষ বস্তি এলাকায় বাস করেন তারা বেশির ভাগ খাস জমির উপর বাস করেন, তাঁদের কোনও হোল্ডিং নং নেই, ফলে সরকারিভাবে আপনার মিউনিসিপ্যালিটির মানুষ সেখানে জল পাবে কিনা। যদি হোল্ডিং নং ছাড়াই জল পায় তাহলে কিছু বলার নেই। কিন্তু আপনি এখানে যেটা বলেছেন বস্তি এলাকার মানুষের জন্য আপনি জলকর তুলে দিয়েছেন, এটা আমি মনে করি একটা চমকপ্রদ আলোচনা ছাড়া কিছুই নয়। এই সমস্ত বস্তি এলাকার মানুষ উইদাউট হোল্ডিং নং জল পেতে পারে কি না?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** জল পেতে পারেন বস্তি এলাকার মানুষেরা, কিন্তু বাড়িতে বাড়িতে জলের লাইন নিতে পারবেন না। স্ট্রীট স্ট্যান্ড পোস্ট তাদের জন্য করে দেওয়া হয় ওই ট্যাপ থেকে জল পেতে পারেন। আর হোল্ডিং নং না থাকলেও জল পেতে পারে কিনা সেটা বোর্ড অফ কাউন্সিলারদের উপর নির্ভর করে। যদি বোর্ড অফ কাউন্সিল মনে করে, দিতে চায় তাহলে দিতে পারে, কোনও আপত্তি নেই।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তার উত্তরের এক জায়গায় বলেছেন এবং আমরা জানিও যে, সি.এম.ডি.এ. এলাকার মধ্যে যে গ্রাম পড়ছে, সি.এম.ডব্লু.এস.এ.-র জল সরবরাহ করা হয় সেখানে পৌরসভা এবং পঞ্চায়েতও আছে। সেখানে মাসে ৩০ টাকা জলের জন্য গ্রহকদের কাছ থেকে নেওয়া হয়। আমাদের উত্তরপাড়া-কোতরং পুরসভার একটা এলাকা ঐ রকম সি.এম.ডব্লু.এস.এ.-র জল প্রকল্পের মধ্যে পড়ছে। একই পুরসভার মধ্যে একটা অঞ্চলে পুরসভা কনসোলিডেড ট্যাক্স, জলের জন্য টাকা নেয়, অতিরিক্ত নেয় না। কিন্তু ফ্রিঞ্জ এলাকাতে সি.এম.ডব্লু.এস.এ. যে জল সরবরাহ করছে তার জন্য অতিরিক্ত টাকা দিতে হচ্ছে। এই বৈষম্য দূর করার জন্য, ঐ টাকা মকুব করার জন্য সরকার কিছু বিবেচনা করছেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমরা বিভিন্ন পুরসভাকে প্রস্তাব দিয়েছি, এডেড এরিয়া—যেখানে আগে পঞ্চায়েত ছিল, তাদের মাধ্যমে পানীয় জল সরবরাহ করা হত,—পুরসভাগুলো সেই সমস্ত প্রকল্প নিয়ে নিক। যদি নিয়ে নেয় তাহলে সেখানকার এলাকাতে কর আরোপের প্রস্তাব থাকবে না, একই ধরনের নিয়ম কার্যকর করতে

পারব। তাই আমাদের প্রস্তাব হল, ঐ প্রকল্পগুলো পরিচালনার দায়ভার তারা গ্রহণ করুক। তাহলে পুরনো এবং নতুন এলাকার মধ্যে কোনও বৈষম্য থাকবে না।

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** আলোচনা থেকে দেখা যাচ্ছে অবস্থাপণ্য যারা তাদের উপর ওয়াটার ট্যাক্স ইমপোজ হবে, দরিদ্র মানুষের উপর হবে না। কিন্তু আমি জানতে চাইছি, এর বেসিস কি হবে? নীতি-নিয়ম কিভাবে ঠিক হবে। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড যেভাবে কর্পোরেট ট্যাক্সের সুপারিশ করে সেইভাবে কি ওয়াটার ট্যাক্সের ক্ষেত্রে করা হবে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** কলকাতার ক্ষেত্রে নিয়ম হচ্ছে, কলকাতা একটা রুল, বাই-ল তৈরি করে নেয়। অন্য পৌরসভার ক্ষেত্রে কি হবে সেটা বোর্ড অফ কাউন্সিলর ঠিক করবে। দু-রকম হতে পারে। ফেরুল থেকে হতে পারে বা সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড যে স্ল্যাব তৈরি করবে সেই অনুযায়ী হতে পারে। এটা বোর্ড অফ কাউন্সিলরের উপর ডিপেন্ড করবে।

## পাট শিল্পের পুনরুজ্জীবন

*১১১।(অনুমোদিত প্রশ্ন নং *৭৪০) **শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পাট শিল্পের পুনরুজ্জীবনে রাজ্য সরকারের পরিকল্পনা কি;

(খ) এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সাথে রাজ্য সরকারের সম্প্রতি কোনও যোগাযোগ বা আলোচনা হয়েছে কি না; এবং

(গ) হয়ে থাকলে, তার সংক্ষিপ্ত বিবরণ?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ**

(ক) রাজ্য সরকার পাট শিল্পের অগ্রগতির স্বার্থে ধারাবাহিক ভাবে সর্বপ্রকার সহায়তা প্রদান করে।

বর্তমান আর্থ সামাজিক কাঠামোয় পূর্ণাঙ্গ কোনও পরিকল্পনা রাজ্য সরকার একক ভাবে গ্রহণ বা রূপায়ন করতে পারে না।

(খ) প্রয়োজন মতো আলোচনা হয় ও হয়েছে।

(গ) মাননীয় মুখ্যমন্ত্রী ও রাজ্য সরকারের শিল্প বাণিজ্য দপ্তর কেন্দ্রীয় সরকারের সাথে বাধ্যতামূলক চটজাত দ্রব্যের ব্যবহার সংক্রান্ত বিষয়ে বারবার আলোচনা

করেছেন, কিন্তু কেন্দ্রীয় সরকারের ভূমিকা নেতিবাচক ও শিল্প বিরোধী। রাজ্য সরকার চটজাত শিল্প সম্পর্কে একটি পূর্ণাঙ্গ রিপোর্ট প্রণয়ন করছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** গত বছর দেখা গেল, এই রাজ্যে যেভাবে পাট উৎপাদিত হচ্ছে তার বেশির ভাগ চাষী বিক্রি করতে পারেনি। জে.সি.আই.-এর সংখ্যা, জে.সি.আই.-এর সেন্টারের সংখ্যা ক্রমশ কমে যাচ্ছে, উইথড্র করে নেওয়া হচ্ছে। এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কোনও কথা-বার্তা বলেছেন?

[12-00 — 12-10 p.m.]

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** জে.সি.আই.-কে সম্পূর্ণ পঙ্গু করে দেওয়ার ব্যবস্থা কেন্দ্রীয় সরকার করছে। যে উদ্দেশ্য নিয়ে জে.সি.আই. তৈরি হয়েছিল তা যাতে কোনও কার্যকর ভূমিকা না নিতে পারে তারজন্য কেন্দ্রীয় সরকার চেষ্টা করছে। বার বার আমরা বলা সত্ত্বেও ওদের ফান্ড দিচ্ছে না, ওদের প্রোকিওরমেন্ট ওদের দিয়ে করাচ্ছে না। এই হচ্ছে বাস্তব অবস্থা। এখনকার কেন্দ্রীয় সরকার আরও মারাত্মক। একটু আগে শুনেছেন যে ওরা বলেছে যে, সারা দেশে পানীয় জল সরবরাহ মিউনিসিপ্যালিটিকে দিয়ে বা সরকারি ভাবে করবে না, পানীয় জল সরবরাহ তারা বেসরকারি উদ্যোগে করবে। কিন্তু আমরা বলেছি এটা কমার্শিয়াল অ্যান্ড ইন্ডাস্ট্রিয়ালের ক্ষেত্রে চলতে পারে। জে.সি.আই.-র ক্ষেত্রে বেশির ভাগটাই বেসরকারি উদ্যোগ আছে। জুট রিসার্চ, জুট প্রোকিওরমেন্ট, কম্পালসারি জুট প্রোকিওরমেন্টকে পঙ্গু করে ইন্টারনাল অ্যান্ড এক্সটারনাল মনিটারি ফান্ড করার ব্যবস্থা করে এগুলো যাতে সরকারের হাতে না থাকে সেটা ওরা চাইছে। আর তারই ফলশ্রুতিতে জে.সি.আই.-র যে কার্যকলাপ সেটা একেবারে তলানিতে নিয়ে এসেছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পশ্চিমবঙ্গের নদীয়া, মুর্শিদাবাদ, উত্তরবঙ্গের ব্যাপক চাষীদের কথা মনে রেখে রাজ্য সরকার নিজস্ব উদ্যোগে জে.সি.আই.-র মতো পাট কেনার জন্য কোনও সংস্থা করবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** আপনার প্রশ্নের মূল উত্তরে বলেছি, বেশির ভাগ চটকলগুলো প্রাইভেট সেক্টরে আছে, কিছু সেন্ট্রাল গভর্নমেন্টের আছে, আর ১-২টি আমাদের স্টেটের আছে। এগুলোর সমস্ত নীতি প্রণয়ন করে কেন্দ্রীয় সরকার। একা রাজ্য সরকারের পক্ষে সব কিছু করা অসুবিধা। আপনি যেটা বলেছেন যে, পাট চাষীদের স্বার্থে জে.সি.আই.-র মতো কোনও বিকল্প সংস্থা গড়ে তোলা যায় কিনা। এব্যাপারে বলি, সে সম্বন্ধে রাজ্য সরকার এখনও কোনও সিদ্ধান্ত গ্রহণ করেননি। রাজ্য সরকার পাট শিল্প সম্পর্কে একটা পূর্ণাঙ্গ রিপোর্ট প্রণয়ন করেছেন—বিভিন্ন শিল্প সংস্থার সঙ্গে কথা বলে, চেম্বার অফ কমার্স, সি.এ.-র সাথে কথা বলে সেটা প্রায় শেষ হয়ে গেছে। সেটা হয়ে গেছে এটা

নিয়ে প্রাইভেট সেক্টর, সেন্ট্রাল গভর্নমেন্ট এবং অন্যান্য যে অর্গানাইজেশন আছে তাদের সঙ্গে কথাবার্তা বলে এটা ইমপ্লিমেন্ট করার চেষ্টা করব।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### Industrial Development

*108. (Admitted Question No. *554) **Shri Pankaj Banerjee** : Will the Minister-in-Charge of the Commerce & Industry Department be pleased to state—

(a) is it true that W.B.I.D.C. had to send teams in abroad for development Industry and Industrial infrastructure in the State during 1997-98, 1998-99 and 1999-2000;

(b) if so—

(i) number of teams sent; and

(ii) Foreign Exchange spent for the purpose; and

(c) how many trips were made?

**Minister-in-Charge of the Commerce & Industry Department :**

(a) Yes.

(b) (i)

| Year | No. of teams sent |
|---|---|
| 1997-98 | 6 |
| 1998-99 | 5 |
| 1999-00 | 3 |
| | 14 |

(ii)

| Year | Expenditure of Foreign Currency | | |
|---|---|---|---|
| | US | DM | Rs. |
| 1997-98 | 27660.30 | 6790 | (11,83,058.00) |

| | | | |
|---|---|---|---|
| 1998-99 | 31961.50 | 5000 | (15,24,844.00) |
| 1999-00 | 11307.00 | 6160 | (7,57,953.00) |
| | **70928.80** | **17950** | **(34,65,855.00)** |

(c)

| **Year** | **No.of Trips** |
|---|---|
| 1997-98 | 6 |
| 1998-99 | 6 |
| 1999-00 | 3 |
| | **15** |

## অগ্নিনির্বাপক সামগ্রী ক্রয়

*১১২। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৬) **শ্রী দিলীপকুমার দাস ঃ** অগ্নিনির্বাপণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিগত আর্থিক বছরে (১৯৯৮-৯৯) দমকল কর্মিদের জন্য প্রয়োজন ভিত্তিক পোষাক ও অগ্নিনির্বাপক সামগ্রী কোনরূপ টেন্ডার ব্যতিরেকেই কেনা হয়েছিল; এবং

(খ) সত্যি হলে,

(১) এর কারণ কি;

(২) এজন্য কি পরিমাণ অর্থ ব্যয়িত হয়েছিল; এবং

(৩) ক্রীত সামগ্রীগুলি কি কি?

**অগ্নি নির্বাপণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কেবলমাত্র ৫টি ওয়াটার বাউসার (১৬ কিলোলিটার ক্ষমতা বিশিষ্ট) ছাড়া সমস্ত অগ্নিনির্বাপক সামগ্রী ও পোষাক টেন্ডার নিয়ম মান্য করেই কেনা হয়েছিল।

(খ) (১) 'ওয়াটার বাউসার' এমনই একটি অগ্নিনির্বাপক সামগ্রী যা "অশোক লেল্যান্ড" ছাড়া অন্য সাধারণ সংস্থা তৈরি করতে পারে না বা পারলেও সেইসব সামগ্রীর গুণগত মানের ওপর নির্ভর করা যায় না। সেইহেতু অর্থ বিভাগের অনুমতি নিয়ে প্রস্তুতকারক সংস্থার কাছ থেকে সরাসরি কেনা হয়েছিল।

(২) এই কাজের আর্থিক মূল্য আনুমানিক ১ কোটি ৭২ লক্ষ ৭৩ হাজার ৪০ টাকা।

(৩) ৫টি ওয়াটার বাউসার।

## পঞ্চায়েত ও জেলা পরিষদের অডিট

*১১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮০১) **শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ সালে কতগুলি গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের অডিটের কাজ সম্পূর্ণ হয়েছে; এবং

(খ) যেগুলির অডিট সম্পূর্ণ হয়নি তার কারণ কি?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৮-৯৯ সালের হিসাবপত্রের উপর অডিট ২৩১১টি গ্রাম পঞ্চায়েত ও ১৩১টি পঞ্চায়েত সমিতির ক্ষেত্রে এখন পর্যন্ত সম্পন্ন হয়েছে। কোনও জেলা পরিষদে এখনও এই কাজ হয়নি।

(খ) সংশ্লিষ্ট আধিকারিকরা উপর্যুপরি পঞ্চায়েত সাধারণ নির্বাচন, ১৯৯৮, লোকসভা নির্বাচন, ১৯৯৮ ও ১৯৯৯, ভোটার তালিকা সংশোধন, আদমসুমারী ইত্যাদি কাজে ব্যাপৃত থাকা অডিট সম্পূর্ণ না হওয়ার অনেকটা কারণ। অ্যাকাউন্ট্যান্ট জেনারেল, পশ্চিমবঙ্গ এর সংস্থার সঙ্গে সংযুক্ত একজামিনার অফ লোকাল অ্যাকাউন্টেন্সের পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদের অডিট সম্পূর্ণ না হওয়ার কারণ যতদুর জানা গেছে উপযুক্ত কর্মীর অভাব। আদালত মামলা রুজু হওয়ার জন্যও অনেক সময়ে বিশেষ করে কিছু গ্রাম পঞ্চায়েতে অডিট সম্পূর্ণ হয়নি।

## রাজ্যে অগ্নিকান্ডের ঘটনা

*১১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৪) **শ্রী ব্রহ্মময় নন্দ** ঃ অগ্নিনির্বাপণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৯ সালে রাজ্যে কতগুলি বড় ধরনের অগ্নিকান্ডের ঘটনা ঘটেছে?

**অগ্নিনির্বাপণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৯ সালের জানুয়ারি থেকে ডিসেম্বর মাস সারা রাজ্যে মোট ৪৬টি বড় ধরনের অগ্নিকান্ড ঘটেছে।

**সরকারি ফ্ল্যাট রক্ষণাবেক্ষণ**

*১১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৩) **শ্রী সঞ্জয় বক্সী** ঃ আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সত্তর দশকের আগে পর্যন্ত আবাসন পর্যদের অধীনে নির্মিত ফ্ল্যাটের সংখ্যা কত; এবং

(খ) ঐ ফ্ল্যাটগুলির রক্ষণাবেক্ষণ ও নবীকরণের জন্য গত আর্থিক বছরে (১৯৯৮-৯৯) ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রশ্নই ওঠে না কারণ আবাসন পর্যদ গঠিত হয় ১৯৭২ সালে।

(খ) প্রশ্নই ওঠে না। তাছাড়া আবাসন পর্যদের নির্মিত ফ্ল্যাটের রক্ষণাবেক্ষণ বা নবীকরণের দায়িত্ব ক্রেতাদের নিয়ে তৈরি 'আবাসন সমবায় সমিতি' দেখাশোনা করে, আবাসন পর্যদ নয়।

**রাজ্যের জোত সংখ্যা**

*১১৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯২) **শ্রী মোজাম্মেল হক** (হরিহরপাড়া) ঃ ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মোট ল্যান্ড হোল্ডার বা জোতের সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে, বর্তমান শিলিং-এর আওতায় পড়ে এরকম জোতের সংখ্যা কত?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কৃষি সুমারী ১৯৯৫-৯৬ সাল অনুযায়ী ৬৫,৪৭,২৭৪।

(খ) কৃষি সুমারী অনুযায়ী এই তথ্য পাওয়া যাবে না। তবে রায়তদের দাখিলিকৃত রিটার্ণ ও সরকারের নিজস্ব উদ্যোগে চিহ্নিত এই ধরনের জোতের সংখ্যা মোট ১,০৪,২৪৮।

**Construction of Housing Colonies**

*118. (Admitted Question No. *1530) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-Charge of the Urban Development Department be pleased to state—

(a) whether Calcutta Metropolitan Development Authority has any proposal to construct Housing Colonies and Commercial Complexes; and

(b) if so—

(i) the brief outlines of the proposal;

(ii) how the proposal is likely to be financed: and

(iii) the steps taken/proposed?

**Minister-in-Charge of the Urban Development Department :**

(a) Yes.

(b) (i) Housing projects have been taken up in Barrackpore, Baishnabghata-Patuli, Bagha Jatin, Kalyani and Salt Lake.

Details indicated in the statement are laid in the House.

Commercial Complexes have been taken up in Sealdah, East Calcutta, Salt Lake, DJ Block, Salt Lake, DC Block and Bagha Jatin.

Details indicated in the statement are laid in the House.

(ii) The project cost of these schemes are financed mostly from the collection of sale proceeds from the allottes of the housing apartments or commercial complex. Some amount of initial cost is met from the own resources of CMDA either from its budget of fram the projects like the Megacity Scheme. Occasionally. a small amount is taken on loan fram institutional financing bodies as start-up seed Capital.

(iii) Steps taken up for raising finance for these scheme are advertisement for sale and collecting instalment from beneficiaries through Banks and submitting schemes to Financial institution for raising initial fund to Start Work.

A STATEMENT CONTAINING DETAILS OF THE PROPOSAL RELATING TO STARRED ASSEMBLY QUESTION NO.1530 RAISED BY SHRI SULTAN AHMED :

(i) C.M.D.A. has the following proposals of Housing and Commercial Complexes :—

1) Barrackpore Housing Project at the junction of Kalyani Express way and Barasat Road for construction of 880 No. of flats of different categories. Out of 880 No. of flats 440 flats were completed and in 2nd phase 136 flats nearing completion. The rest will follow as per market demand survey. A market complex to serve the allottes of this complex will be started soon.

2) Baishnabghata-Patuli Housing Project in Baishnabghata Patuli Township—352 No. of flats were completed and sold out. Further 250 No. of flats have been finalised and will be started soon.

3) Baghajatin Housing Project near Baghajatin Railway Station for construction of 404 No. of flats. A very high quality Housing and Commercial complex has also been conceived in Joint Venture comprising of 900 flats—details of which are under the process of finalisation.

4) Kalyani Housing Project near Kalyani Railway Station C.M.D.A. has started construction of 32 No. of flats and are nearing completion. In the next phase construction of 168 No. of flats with a market complex will be taken up after market demand survey.

5) Salt Lake Housing Project : 80 No. of flats at E.D. Block, 108 No. of flats at EE Block, 200 No. of flats at AL Block, 48 No. of flats in FB Block are conceived.

**COMMERCIAL COMPLEXES :**

1) **Scaldah Court-cum-Commercial Complex :—** One eight storied building in 1st phase was completed and in the 2nd phase another building block has been taken up and is in progress.

2) Commercial Complex with Hawkers resettlement at East Calcutta on R. B. Connector. The work has just started.

3) Office complex at D.J. Block Salt Lake on 5 acres of land between Unnayan Bhawan and Vidyut Bhawan opposit Central Park.

4) A very high quality City Centre on 6.38 acres of land at DC Block, Salt Lake by Joint Venture of C.M.D.A.

5) A high quality Commercial Complex at Baghajatin through Joint Venture.

### জেলা পরিষদের মাধ্যমে বিভিন্ন কাজ

*১১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৪) **শ্রী গৌতম চক্রবর্তী** : পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিভিন্ন জেলায় সড়ক, পূর্ত ও সেচ বিভাগের সমস্ত কাজ জেলা পরিষদের মাধ্যমে করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, উপরোক্ত বিভাগগুলির কাজ কিভাবে জেলা পরিষদের কাজের সাথে সমন্বয় সাধন করা হবে।

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এটা সত্য নয় যে সংশ্লিষ্ট বিভাগগুলির সমস্ত কাজ জেলা পরিষদের মাধ্যমে হবে তবে বিভিন্ন দপ্তরের ডিস্ট্রিক্ট সেক্টর তথা জেলা ভিত্তিক প্রকল্পগুলি পঞ্চায়েতের মাধ্যমে রূপায়িত করার সরকারি সিদ্ধান্ত অনুযায়ী এই ধরনের প্রকল্প রূপায়ণের জন্য পূর্ত ও পূর্ত (সড়ক) বিভাগ এবং সেচ বিভাগ থেকে কিছু অর্থ এই আর্থিক বছরে জেলা পরিষদগুলিতে দেওয়া হয়েছে।

(খ) বিভিন্ন জেলা পরিষদ তাদের দায়িত্বের পরিধির মধ্যে পূর্বোক্ত ধরনের কাজ

যথা ঘরবাড়ি, সড়ক বা সেতু নির্মাণ ইত্যাদি আগেও তাদের অর্থভান্ডার থেকে করে এসেছে; তাছাড়া এতদিন যেগুলি বিভাগীয় কর্তব্য বলে ভাবা হত, সেগুলি সম্পাদনে জেলার সংশ্লিষ্ট বিভাগীয় আধিকারিকরা জেলা পরিষদের আধিকারিক হিসাবে দায়িত্ব পালন করবেন বলে সিদ্ধান্ত হয়েছে। আপাতত এইভাবেই উপরোক্ত বিভাগগুলির সঙ্গে জেলা পরিষদের কাজের সমন্বয় সাধিত হচ্ছে।

**রাজ্যের কাগজকল**

*১২০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮২) **শ্রী কমল মুখার্জি** ঃ শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি কাগজকল আছে;

(খ) এই শিল্পে শ্রমিক-কর্মচারীর সংখ্যা কত; এবং

(গ) রাজ্যে কাগজ শিল্পের বিকাশের জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে বড় ও মাঝারি মাপের কাগজ কলের সংখ্যা ষোলটি।

(খ) এই শিল্পে শ্রমিক কর্মচারীর সংখ্যা প্রায় দশ হাজার পাঁচশ জন।

(গ) রাজ্যে কাগজ শিল্পের বিকাশের জন্য সরকার যে সমস্ত পরিকল্পনা গ্রহণ করেছেন তা নিম্নরূপ ঃ

কাগজ শিল্পের প্রয়োজনীয় কাঁচামালের সরবরাহ সুনিশ্চিত করতে বনদপ্তর কয়েকটি জেলার অনুন্নত জমিতে বাঁশ ও পাল্‌পউড উৎপাদনের উদ্যোগ নিয়েছেন। এছাড়া মেদিনীপুর, বাঁকুড়া ও পুরুলিয়ায় এগার হাজার হেক্টর জমি এই উদ্দেশ্যে চিহ্নিত করা হয়েছে।

ভবিষ্যতের বর্দ্ধিত প্রয়োজনের কথা মনে রেখে আরও দশ হাজার হেক্টর অনুন্নত জমি চিহ্নিতকরণের বিষয়টি সরকারের বিবেচনাধীন।

এছাড়া প্রতিটি প্রকল্পের জন্য পরিকাঠামোগত সুবিধাদানের জন্য সরকার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করে থাকেন। কিন্তু কেন্দ্রীয় সরকার আমদানিকৃত কাগজের

উপর কাস্টমস ডিউটি হ্রাসের সিদ্ধান্ত পরিবর্তন না করলে, দেশীয় কাগজ শিল্পের বিকাশের সম্ভাবনা ক্ষীণ হয়ে পড়বে।

### রাজ্যের জুট মিল

*১২১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯০) **শ্রী বাদল ভট্টাচার্য ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মোট জুট মিল কতগুলি;

(খ) তার মধ্যে বন্ধ মিলের সংখ্যা কত; এবং

(গ) বন্ধ জুট মিলগুলি খোলার জন্য সরকারের পক্ষ থেকে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫৯টি।

(খ) একটি।

(গ) রাজ্য সরকার, শ্রমিক-কর্মচারী, কর্তৃপক্ষ আর্থিক প্রতিষ্ঠান সমূহ, বি.আই.এফ.আর. ইত্যাদি সংস্থা সমূহের সাথে ক্রমাগত আলোচনার মাধ্যমে অচলাবস্থা দূর করার আন্তরিক প্রচেষ্টা করে।

### গ্রোথ সেন্টার

*১২২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৪) **শ্রী জটু লাহিড়ি ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের গ্রোথ সেন্টারগুলির জন্য অধিগৃহীত জমির পরিমাণ কত; এবং

(খ) এর মধ্যে মোট কত জমি কতজনকে শিল্প স্থাপনের জন্য বন্টন করা হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই রাজ্যে শিল্প স্থাপনের উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ শিল্প পরিকাঠামো উন্নয়ন নিগম সহ বিভিন্ন উন্নয়ন সংস্থা মোট নয় হাজার উনষাট একর জমি অধিগ্রহণ করেছে।

(খ) মোট ছ'হাজার ছ'শত তিরানব্বই একর জমি পাঁচ শত ছিয়ানব্বইটি শিল্প সংস্থাকে বন্টন করা হয়েছে।

উল্লিখিত অধিগৃহীত জমির প্রায় পঁচিশ শতাংশ জমি রাস্তা, নিকাশি ব্যবস্থা, বিদ্যুৎ সরবরাহ, অফিস এবং শিল্প বিকাশ কেন্দ্রের পরিকাঠামোগত উন্নয়নের জন্য বরাদ্দ করা হয়েছে।

**পঞ্চায়েত পরিকাঠামো উন্নয়ন**

*১২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৩) **শ্রী তপন হোড়ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বর্তমান আর্থিক বছরে (১৯৯৯-২০০০) পঞ্চায়েত পরিকাঠামো উন্নয়নে কি কি ব্যবস্থা সরকার এ পর্যন্ত গ্রহণ করেছে?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এই বছরে রাজ্যের ত্রিস্তর পঞ্চায়েতগুলিতে দশম অর্থ কমিশনের সুপারিশে প্রাপ্ত মোট ১৬২ কোটি ৭৪ লক্ষ ১৩ হাজার টাকা দেওয়া হয়েছে যা দিয়ে পঞ্চায়েতগুলি প্রয়োজন মতো অফিস বাড়ি বা সংযোগ রাস্তা তৈরি, পুনর্গঠন বা মেরামত, আসবাবপত্র, কম্পিউটর ইত্যাদি অফিসযন্ত্র কেনা, টেলিফোন যোগাযোগ ইত্যাদির মাধ্যমে পরিকাঠামো উন্নয়ন করেছে।

রাজ্য সরকারের নিজস্ব তহবিল থেকে উত্তর দিনাজপুর জেলা পরিষদ গাড়ি কেন্নার জন্য ৩.৯৬৪৫ লক্ষ টাকা এবং ২টি পঞ্চায়েত সমিতি তথা ব্লক অফিসের জমি ক্রয়/বাড়ি তৈরির জন্য ৩৫.৭ লক্ষ টাকা দেওয়া হয়েছে।

**রাজস্ব আধিকারিক পদ**

*১২৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে রাজস্ব আধিকারিক ও বিশেষ রাজস্ব আধিকারিকের মোট অনুমোদিত পদের সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে, বর্তমানে কতগুলি পদ শূন্য আছে?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের অধীন অনুমোদিত পদের সংখ্যা ঃ—

| | | |
|---|---|---|
| রাজস্ব আধিকারিক | — | ১,৫৮১টি |
| বিশেষ রাজস্ব আধিকারিক-২ | — | ৮৬১টি |
| বিশেষ রাজস্ব আধিকারিক-১ | — | ১০১টি |
| মোট | — | ২,৫৪৩টি |

(খ) শূন্য পদের সংখ্যা ঃ—

| | | |
|---|---|---|
| রাজস্ব আধিকারিক | — | ২১৭টি |
| বিশেষ রাজস্ব আধিকারিক-২ | — | ৪৪টি |
| বিশেষ রাজস্ব আধিকারিক-১ | — | ১৯টি |
| মোট | — | ২৮০টি |

## ADJOURNMENT

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Saugata Roy on the subject of decision of the Union Government to increase the prices of Kerosene and L.P.G.

The subject matter of the Motion does not involve ministerial responsibility of the State Government. The Motion is thus out of order and I reject it.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received four notices of Calling Attention on the following subjects, namely :—

| Subject | | Name |
|---|---|---|
| i) Strike in Jute Mills in the State. | : | Shri Sudhir Bhattacharjee & Shri Ashok Kumar Deb |
| ii) Alleged lathi Charge by Police on demonstrations protesting against Clinton's | | |

visit. : Shri Saugata Roy

iii) Allotment of fund for the Kalyani-Haringhata farm under Animal Resources Development Department. : Shri Badal Bhattacharjee

iv) Reported privatisation of Bus, Bus-route and maintenance of Bus Depots of South Bengal State Transport : Shri Sobhan Deb Chattopadhyay

I have selected the notice of Shri Sobhan Deb Chattopadhyay on e subject of (iv) Reported privatisation of Bus, Bus-route and main-nance of the Bus Depots of South Bengal State Transport.

The Minister-in-charge may please make a statement today, if ossible of give a date.

**Shri Probodh Chandra Sinha :** Mr. Speaker, Sir, the statement ill be made on 27th March, 2000.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Members are the habit of giving the Calling ttention Notices and not being presented in the House. As such in ture, I will not take up the Calling Attention Notices.

Now I call upon the Minister-in-charge of Public Works Depart-ent to make a statement on the subject of delay in re-construction of chhabani Bridge on Digha-Contai Road in Midnapore district.

**(Attention called by Shri Chakradhar Maikap Separately on the 10th March, 2000.)**

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ**

**দিঘা থেকে কাঁথি গামী রাস্তায় পিছাবনী খালের উপর সেতু নির্মাণের কাজটি বিলম্বিত হওয়ার কারণ সম্পর্কে শ্রী চক্রধর মাইকাপ, বিধায়ক মহাশয়ের তোলা দৃষ্টি আর্কষণী নোটিশের প্রতি জবাবি প্রতিবেদন।**

১) পিছাবনী খালের উপর নির্মিয়মান সেতুটির নির্মাণ কাজ ১৯৯৫ সালে শুরু হয়েছিল, এজন্য ৯৯,২৭,৮৪৬ টাকার একটি ব্যয় বরাদ্দ করা হয়েছিল এবং ২৪ (চব্বিশ) মাসের মধ্যে কাজটি সম্পন্ন করার সময় সীমা ধার্য করা হয়েছিল।

২) সেতুটি ৪টি (চারটি) থামের উপর নির্মিত হওয়ার সিদ্ধান্ত হয়েছিল যেগুলি সেখানকার মৃত্তিকা বিশ্লেষণের তথ্যের ভিত্তিতে পড়ে ২১.৫ মিটার গভীরতা থেকে নির্মাণ করার কথা হয়েছিল। উহার উভয় দিকের সম্মুখস্থ রাস্তায় ৩.৫ মিটার দীর্ঘ স্লাব সহ সেতুটির দৈর্ঘ্য পরিমিত হয়েছিল ৬৭.১২ মিটার।

৩) কিন্তু ইহার নির্মাণ কাজে শুরু থেকেই নানা বাস্তব অসুবিধা হচ্ছিল। যেহেতু পিছাবনী খালটি একটা প্রধান বানভাসি খাল. সেজন্য জোয়ার ও ভাঁটায় এর জলস্তরের ব্যবধান দাঁড়ায় ১.৫ মিটারেরও বেশি এবং বর্ষাকালে ইহার পাড় দুটি দীর্ঘ সময় কাল ধরে জলে ডুবে থাকে। ইহাতে প্রকৃত কাজের সময় ঘটনাক্রমে বিরাট পরিমাণে হ্রাস প্রাপ্ত হয়।

৪) ইহার ১ম এবং ২য় থামের জন্য ওয়েল বসাবার কাজ নির্দিষ্ট সময়েই হয়েছিল। কিন্তু ৩য়টির জন্য ওয়েল বসাতে একটা বড় বাধা উপস্থিত হয়। উহার ভিত্তিস্থলে উপযুক্ত সুদৃঢ় মৃত্তিকা স্তর না পাওয়ায় আরও গভীরতায় খনন করে তা পাওয়ার চেষ্টা করা হয় এবং অবশেষে ভূমিতল থেকে ৩৫ মিটার গভীরে উক্ত মৃত্তিকা স্তর পাওয়া যায় এবং ৩য় ওয়েলটি বসানো হয়।

৫) এই উপযুক্ত মৃত্তিকা স্তর অনুসন্ধানের জন্য দু-দু বার ওয়েল বসাবার কাজ ব্যাহত হয় এবং ফলে একটা বিরাট সময় নষ্ট হয়। আশা করা হচ্ছে ৩ নং থামটি খুব শীঘ্রই স্থাপিত হবে।

৬) ৪ নং ওয়েলটি ভূমিতল থেকে ২৩.২ মিটার গভীরে বসানো হয়েছে। এতে উপযুক্ত মৃত্তিকা স্তর না পাওয়ার জন্য পুনরায় উহা আরও ৫.৭ মিটার গভীরে বসাতে

হবে। সেতুটির দু-পাশে কাঁথি দিঘা রাস্তার সুউচ্চ প্রান্তদ্বয়ের মেরামতিতেও অনেকটা সময় নষ্ট হয়ে গেছে। আশা করা যাচ্ছে বর্ষার আগেই ৪র্থ ওয়েলটি বসানোর কাজ শেষ করা যাবে।

৭) উপরন্তু এই কাজ শুরু করার পরে প্রায় সারা বছর ধরে প্রচন্ড বৃষ্টিপাত ও বন্যার দরুন সেতুটির নির্মাণ কাজ বন্ধ রাখতে হয়েছে।

৮) প্রাকৃতিক দুর্যোগে নিযুক্ত ঠিকাদার পাথরকুচি বালি ইত্যাদি সংগ্রহ করে আনতেও অসুবিধার সম্মুখীন হতে হয়েছে।

৯) সেতুটির অ্যাপ্রোচ রোডের জন্য জমি সংগ্রহেও বাধা হয়েছে, এখনও উহার আইনি দখল পাওয়া যায়নি। যদিও এজন্য প্রয়োজনীয় সমস্ত ব্যয়ই মিটানো হয়েছে তবুও জেলার এল.এ. কর্তৃপক্ষ এখনও আইনি দখল নেওয়ার ব্যবস্থা করতে পারেননি। এজন্য কাজের উপযুক্ত পরিসর পেতে বাধা হচ্ছে কাজ বিলম্বিত হচ্ছে।

তবে দ্রুত কাজটি শেষ করার জন্য সবরকম ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**শ্রী চক্রধর মাইকাপ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই যে, কাঁথি-দিঘা রোডের ওপর দিঘা থেকে ঠিক ১৭ কিলোমিটার আগে পিছাবনী খালের ওপর পুলটির নির্মাণ কাজ ১৯৯৫ সালে শুরু হয়েছিল এবং ২ বছরের মধ্যে পুলটির কাজ সম্পূর্ণ করার কথা ছিল। কিন্তু ৫ বছরের বেশি সময় অতিক্রান্ত হয়ে গেছে। এখন মন্ত্রী মহাশয় বললেন ব্রিজটির নির্মাণ কার্য শুরু করার সময় সয়েল টেস্ট এবং ডিজাইন নিয়ে বিভ্রান্তির সৃষ্টি হয়েছিল। এই যে কথাটা বললেন, এটা টেকনোলজির দিক দিয়ে কতটা সঠিক? দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, ওখানে চারটে পিলার হবার কথা ছিল, পাঁচ বছরে মাত্র একটা হয়েছে এবং অ্যাপ্রোচ রোড হয়নি। এই অবস্থায় মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে, ৩টি অত্যন্ত ব্যস্ততম রোড হওয়ার জন্য মহকুমা শাসককে ঐ ব্রিজ বন্ধ রাখতে হয়। গত ২৫শে ডিসেম্বর প্রায় ৫ হাজার মতো গাড়ি এদিক এবং ওদিক দিয়ে ট্যুরিস্ট নিয়ে ওখানে গিয়েছিল এবং তাদের অপরিসীম দুর্ভোগ ভোগ করতে হয়েছে। এই রকম গুরুত্বপূর্ণ ব্রিজ নির্মাণের দায়িত্ব যে কন্ট্রাক্টরকে দেওয়া হয়েছে, সে খুবই আর্থিক দিক দিয়ে দুর্বল। এ ক্ষেত্রে যেভাবে দ্বিতীয় হুগলি ব্রিজের কাজ স্ট্রেট করা হয়েছে সেভাবে কি করা যায় না?

[12-10 — 12-20 p.m.]

**শ্রী ক্ষিতি গোস্বামী :** মাননীয় সদস্য যে প্রশ্নটি উৎথাপন করেছেন সেটা সঠিক। এখন প্রশ্নটা হচ্ছে, বিজ্ঞান বিষয়টি এমনই যে সব ক্ষেত্রে সমান রেজাল্ট হবে তা

*হয়না।* ........ *ব্যাপারে যখন প্রথম ওয়েল করা হয়েছিল সেটা ঠিকই ছিল। কিন্তু* তৃতীয় ওয়েলের ক্ষেত্রে খাই খুঁজি পায়নি। যেখানে ২১.৫ মিটার করার কথা সেখানে ৩৫ মিটার নিচে গিয়ে তবেই খাই খুঁজে পাওয়া গেছে। এখন ২১.৫ মিটারের নিচে যাওয়া হবে, কি হবে না এই নিয়ে বহুবার ডিসিশন নিতে হয়েছে। একটা ওয়েল খোঁড়ার আগে যখন কন্ট্যাক্ট দেওয়া হয় তখন কন্ট্রাকটরকে বলে দেওয়া হয় তুমি এ পর্যন্ত নিচে নামবে। যখন তাকে ডাবল নামতে হবে তখন তাকে অন্য এসটিমেট নিতে হবে। নতুন এসটিমেট না নিলে সেই ঠিকাদার আর নামতে পারে না। সেক্ষেত্রে তাকে অনুমতি নিতে হবে সে কতদূর নিচে নামবে। হয়ত সে কিছুটা নামতে পারে, কিন্তু নামতে-নামতে যখন খাই পাচ্ছে না তখন তাকে বাধ্য হয়েই অনুমতি নিতে হয়। শেষ পর্যন্ত ডাবলের কাছা-কাছি নিচে নেমে গিয়ে তবেই সে খাই পেয়েছে। সেই সিদ্ধান্তের উপর দাঁড়িয়েই বলা হয়েছে এখান থেকেই সয়েল ফাউন্ডেশন তুলবে। তারপর দেখা যাচ্ছে, সেখানে আর একটা ওয়েলে দুই থেকে আড়াই মিটারের নিচেও খাই পাওয়া যাচ্ছে না, ৫.৫ মিটার যাবার পর তবেই খাই পাওয়া গেছে। কারণ জায়গাটা এমনই, নদী ওখান থেকে গিয়ে সমুদ্রে মিশেছে আর জোয়ার-ভাঁটা খেলে। এখন সেখানে মাটির নিচে গভীরে কি আছে তা ওপর থেকে সব সময়ে বলা যায় না। এই তো দিশেরগড়ে একটা ব্রিজ করতে গিয়ে সেখানে রক পাওয়া গেছে যেটা ওপর থেকে আগে বোঝা যায়নি। তারপর কেরালা থেকে ডুবুরি নিয়ে এসে তাকে ওখানে নামিয়ে রক কাটার কাজ চলছে। এখন সে রক কাটতে-কাটতে নির্দিষ্ট জায়গায় গেছে। এই রক ৬০ মিটার কাটতে হবে, তারপর নিচে নামতে হবে। এখন সব সময়ে ওপর থেকে বোঝা যায় না। এই তো কিছুদিন আগে উত্তরবঙ্গে সয়েল টেস্ট করার সময়ে মাটির নিচে পুরানো ব্রিজ পাওয়া গেছে। আসাম থেকে ডুবুরি এনে ঐ পুরানো ব্রিজ কেটে তবেই নিচে নামতে হবে। এটা ওপর থেকে সয়েল টেস্ট করে বোঝা যাবে নামাটির নিচে কি আছে, না আছে। কন্ট্রাক্টররাও আবার আর্থিক দিকটার কথা ভাবেন। তারা একটা এসটিমেট নিয়েই নিচে নামেন। কিন্তু যখনই তারা দেখেন ডাবল খরচা করতে হবে তখনই স্বাভাবিক ভাবেই একটা ভীতির ব্যাপার থাকে। অর্থের যোগানের ক্ষেত্রে তাদের অসুবিধা হয়। তখন তাকে বলা হয়, ডিপার্টমেন্ট তোমার পাশে আছে, ইঞ্জিনিয়াররা তোমার পাশে আছে। এইভাবেই ইঞ্জিনিয়াররা সহায়তা করছে যাতে ব্রিজটি হয়। কাজেই ৪টি ওয়েল হয়ে গেছে। ডেকিং হলেই বুঝতে পারবেন যে ব্রিজটি হচ্ছে। এই সমস্যার আমরা সমাধা করে ফেলেছি। এ ছাড়া অল্টারনেটিভ ব্রিজ তো চালু রাখা আছে এবং তাকে স্ট্রেনদেন করেই রাখা হয়েছে যাতে দিঘার *ট্যুরিস্টরা আটকে না যায়। এই ব্রিজের কাজ যাতে দ্রুত নিষ্পত্তি হয় তার জন্য চেষ্টা* করা হচ্ছে। মাটির নিচে কি ছিল সেটা আগে থেকে কি করে বোঝা যাবে?

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Animal Resource Development Department will make a statement on the subject of import of chicken and apprehended financial crisis in the Food Industries of the State.

**(Attention called by Shri Ajit Pandey on the 15th March, 2000).**

**শ্রী আনিসুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আমাদের দেশে মুরগী পালনের ক্ষেত্রে মহারাষ্ট্র, পাঞ্জাব, অন্ধ্রপ্রদেশ ও পশ্চিমবঙ্গ শীর্ষস্থানে আছে এবং স্বভাবতই যদি কেন্দ্রীয় সরকার বিদেশ থেকে মুরগী ও ডিমের আমদানি করার অবাধ ও মুক্ত সুযোগ দেয় তাহলে আমাদের দেশে, বিশেষ করে পশ্চিমবঙ্গে যেসব পরিবার মুরগী পালনের মাধ্যমে জীবিকা নির্বাহ করে, তাদের বিরাট ক্ষতি হবে।

পশ্চিমবঙ্গে প্রায় ৪৩ লক্ষ চাষী কৃষিকাজ ছাড়া দেশি মুরগী পালন করেন ও প্রায় ২৩ লক্ষ চাষী হাঁস পালন করেন এ ছাড়া, বাণিজ্যিক ভিত্তিতে প্রায় ২৫,০০০ ব্রয়লার খামার, প্রায় ৬,০০০ মুরগী ডিমের খামার ও প্রায় ১৫০ হাঁস খামারের সংখ্যা আছে। প্রতি বছর প্রায় ৩০০ কোটি টাকার মুরগীর মাংস ও প্রায় ৩৫০ কোটি টাকার ডিম উৎপাদন হয়।

মুরগী ও হাঁস পালনের অগ্রগতি বিশেষ করে নির্ভর করে মুরগীর ছানা ও হাঁস ছানার দাম ও পোলট্রি খাদ্যের দামের উপর। তুলনামূলক ভাবে ভারতবর্ষের এই দুটি ইমপুট-এর দাম অন্যান্য অনেক দেশের চাইতে বেশি। পশ্চিমবঙ্গে বিশেষ করে যেহেতু পোলট্রি খাদ্যের দাম অন্যান্য রাজ্যের চাইতে বেশি, এবং যেহেতু এখানে ভুট্টার চাষ অত্যন্ত কম সেহেতু আমাদের মুরগী পালনকারীরা এমনিতেই খুব কম আয় করতে পারে। এইসব কারণে যদি কেন্দ্রীয় সরকার বিদেশ থেকে মুরগী ও ডিমের আমদানির অবাধ অনুমতি দেন, আমাদের মুরগী ও হাঁস পালনকারীগণ অত্যন্ত সংকটের মধ্যে পড়বেন। সরকারি ভাবে আমরা এখনও পর্যন্ত কোনও খবর এই পরিপ্রেক্ষিতে পাইনি। পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারের কাছে এ ব্যাপারে উদ্বেগ প্রকাশ করে সঠিক কেন্দ্রীয় নীতির পরিষ্কার বিবরণ জানতে চেয়েছেন।

পরবর্তী সময়ে সংশ্লিষ্ট বিভাগের দূরভাষে যোগাযোগ করে জানা যায় যে, এপ্রিল

*২০০০ থেকে ডব্লু.টি.ও.-র চুক্তি অনুসারে এরকম সম্ভাবনা আছে এবং সেক্ষেত্রে সারা* দেশেই পোলট্রির ক্ষেত্রে ব্যাপক ক্ষতি সম্ভাবনা রয়েছে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এ ব্যাপারে অবস্থান জানার পরই প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করা হবে।

**শ্রী অজিত পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটি অতিরিক্ত প্রশ্ন করতে চাই এবং প্রশ্ন করার আগে মাননীয় মন্ত্রী মহাশয়ও এখানে উপস্থিত সকলকে বলতে চাই যে এই ব্যাপারটি যে খুবই গুরুত্বপূর্ণ ব্যাপার সেটা সকলেই জানেন। আমি আমার প্রশ্নটি করার আগে তাই লালন ফকিরের গানের দুটি লাইন গেয়ে শোনাচ্ছি।

"আমি কেমনে খুলি দেখব রে এ ধন চোখেতে, আমার ঘরের চাবি পরের হাতে রে, আমার ঘরের চাবি পরের হাতে"।

বিশ্বব্যাঙ্ক যেখানেই যায় সেখানেই সে মরুভূমি করে দেয়। আজকে আমাদের দেশেও অর্থনৈতিক দিক থেকে সেই মরুকরণের কাজ শুরু হয়ে গিয়েছে। মুরগীর ঠ্যাং-টা বড় কথা নয়, বড় কথা হচ্ছে ৪৭১টি জিনিস ভারতবর্ষে আসছে, আমদানি করা হচ্ছে। বাদলবাবু এখানে বসে আছেন, তাকে স্মরণ করিয়ে দিই, ১৯৯৪-৯৫ সালে স্বদেশি জাগরণ মঞ্চ এখানে কেন্টাকি ফ্রায়েড চিকেন আসতে দেয়নি। তখন তা আসছে। ক্লিনটন সাহেব বম্বেতে যাচ্ছেন আর এরা ক্লিনটনের জুতো মাথায় নিয়ে হাঁটছেন। অর্থনৈতিক দিক থেকে ভয়ঙ্করভাবে আমরা এর ফলে ক্ষতিগ্রস্ত হব। আমাদের বাংলার অর্থনীতির সর্বনাশ হয়ে যাবে। এই অবস্থায় দাঁড়িয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে আমি জানতে চাই, তিনি এরজন্য কি কি ব্যবস্থা নিচ্ছেন? ক্লিনটনের জুতো পরে হাঁটছেন কেন্দ্রীয় অর্থমন্ত্রী যশোবন্ত সিনহা এবং মারাং সাহেব। মাননীয় মন্ত্রী মহাশয় কিভাবে এটাকে প্রতিহত করবেন জানান।

**শ্রী আনিসুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মহাশয় যে বিষয়টি উত্থাপন করেছেন সেই বিষয়টি কত জটিল এবং কত গুরুত্বপূর্ণ আমি জানি মাননীয় সদস্যগণ সে সম্পর্কে যথেষ্ট ওয়াকিবহাল। এই বিষয়টি নিয়ে এত বেশি আলোচনা হয়েছে যে নতুন করে বেশি বলার অপেক্ষা রাখে না। এই মুরগীর ঠ্যাং-এর ঘটনাটি কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। আমাদের দেশের কেন্দ্রীয় সরকার বিশ্বায়ণের যে নীতি গ্রহণ করেছেন, যে উদারীকরণের নীতি গ্রহণ করেছেন—যার সূচনা করেছিল কংগ্রেস সরকার এবং যার সমাপ্তি ঘটাতে চলেছে বি.জে.পি. সরকার—তা অত্যন্ত মারাত্মক। আগামী দু হাজার সালের এপ্রিল মাস থেকে যা শুরু হবে তাতে শুধু মুরগীর ঠ্যাং নয়, এমন অনেক জিনিস কম দামে আসবে যাতে আমাদের দেশের উৎপাদন ভীষণ ব্যহত হবে।

মাঝখানে একটি ঘটনা ঘটেছিল, সেটা বলছি। আমাদের এখানে যে দুধের উৎপাদন বিশেষ করে আপনারা সবাই জানেন যে যদিও ভারতবর্ষের মধ্যে মোট দুধ উৎপাদনে আমরা প্রথম কিন্তু আমাদের দুধ বাড়তি নয়। এর ফলে বাইরের রাজ্য থেকে এবং অনেক সময় বাইরের দেশ থেকে আমাদের দুধ আমদানি করতে হয়।

আমরা দেখলাম যে কয়েক মাস আগে কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিলেন তার উপর থেকে ইমপোর্ট ডিউটি তুলে নেবার। এর ফলে গুড়ো দুধের দাম ভীষণভাবে কমে গেল। এতে হয়ত পশ্চিমবঙ্গের মানুষের সাময়িক লাভ হবে, কিন্তু দেশের পক্ষে এবং যারা দুধের ব্যবসায়ী তাদের সর্বনাশ হয়ে যাবে। এটা শুধু একটা বিভাগের ব্যাপার নয়, মুরগীর মাংসের ব্যাপার নয়। আজকে সারা ভারতবর্ষের ক্ষেত্রে এই প্রশ্ন দেখা দেবে। আমাদের দেশও এক সময়ে জোট নিরপেক্ষ আন্দোলনে নেতৃত্ব দিয়েছিল এবং এই যে নীতি, একে আমরা সমর্থন করেছিলাম। কিন্তু আজকে মার্কিন সাম্রাজ্যবাদের নেতা, তিনি এখানে এসেছেন। আমাদের দেশের সরকার তাকে সন্তুষ্ট করার জন্য যা করণীয় সেটা করার চেষ্টা করছেন। এর থেকে দুর্ভাগ্য আর কি হতে পারে। এই সরকার থেকে আমরা আর কি আশা করতে পারি। কাজেই এই পরিপ্রেক্ষিতে আমাদের যা ব্যবস্থা নেবার সেটা আমাদের নিতে হবে এবং মাননীয় সদস্যরা আগামী দিনে সেই ভাবে ব্যবস্থা নেবেন, এটা আমি আশাকরি।

[12-20 — 12-30 p.m.]

## Discussion on price-hike of Kerosene and L.P.G.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মার্কিন সাম্রাজ্যবাদের শিরোমণি মার্কিন যুক্তরাষ্ট্রের প্রেসিডেন্ট, বিল ক্লিন্টন আজকে বি.জে.পি. পরিচালিত সরকার যেভাবে তাকে রাজকীয় সম্বর্ধনা জানিয়েছেন, তার বিরুদ্ধে ক্ষোভ এবং ধীক্কার জানাবার উপযুক্ত ভাষা আমার জানা নেই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মানবতার ঘৃণ্য শত্রু বিল ক্লিন্টন আজকে যেভাবে সাম্রাজ্যবাদী দুরভিসন্ধি নিয়ে ভারত পরিদর্শন করছেন, আমরা তার তীব্র বিরোধিতা করছি। স্যার, আজকে গণ-আন্দোলন এবং গণ প্রতিবাদের অনুপস্থিতির সুযোগ নিয়ে ভারতীয় জনগণের ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যে গৌরবময় সংগ্রামের ঐতিহ্য ছিল, সেই মর্যাদাকে পদদলীত করে যে ভাবে এই সরকার এবং শাসক শ্রেণীর পৃষ্ঠপোষক গণ-মাধ্যমগুলি বিল ক্লিন্টনকে গণতন্ত্রের দূত বলে চিহ্নিত করেছেন, আমরা তার তীব্র বিরোধিতা জানাচ্ছি। এই বিল ক্লিন্টন, আন্তর্জাতিক রাজনৈতিক ক্ষেত্রে যে সমস্ত ঘৃণ্য অপরাধমূলক কার্যকলাপ ঘটছে, তিনি তার মূল হোতা।

**(এই সময়ে মাইক অফ হয়ে যায়)**

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মার্কিন প্রেসিডেন্ট বিল ক্লিন্টন যেদিন ভারত সফরে এসেছেন, সেদিনই আমরা দেখছি যে অনন্তনাগে ৩৫ জনের প্রাণ নাশ হয়ে গেল। তাকে আবার ঘটা করে সম্বর্ধনা জানানো হল। তিনি আবার এই পবিত্র সংসদকে ব্যবহার করে জ্ঞান বিতরণ করলেন। সেদিন মধ্য রাত্রে পেট্রোলিয়ামমন্ত্রী রাম নায়েক জনগণের উপরে আবার করের বোঝা চাপিয়ে দিলেন। ২৪শে ফেব্রুয়ারি যখন কেন্দ্রীয় সরকার এই সিদ্ধান্ত গ্রহণ করলেন তখন ঐ তৃণমূল থেকে আরম্ভ করে সকলে তাতে অংশ গ্রহণ করেছিলেন। কিন্তু যেহেতু অন্ধ্রপ্রদেশের পৌরসভার নির্বাচন ছিল সেজন্য তেলেগু দেশমের স্বার্থ রক্ষা করার জন্য তাদের চাপে পড়ে এই কাজ স্থগিত রাখতে হয়। আজকে বিল ক্লিন্টন, দুনিয়ার গণতন্ত্র প্রিয় মানুষের দুসমন, তার উপস্থিতিতে এই রকম একটা আক্রমণ আমাদের উপরে নেমে এসেছে। আমাদের রাজ্যে যেখানে ৩ টাকা কেরোসিন তেল-এর দাম ছিল সেটা ৫ টাকা ২৭ পয়সা করা হবে। এল.পি.জি. সিলিন্ডারের দাম ১৭০.৪৫ টাকা হবে। আমাদের অর্থমন্ত্রী গতকাল তাঁর বাজেট বক্তৃতায় যেখানে গ্যাসের উপর ধার্য্য ট্যাক্স ১৭ শতাংশের জায়গায় ১৫ শতাংশে নামিয়ে এনেছেন, সেখানে কেন্দ্রের তৃণমূল-বি.জে.পি. সরকার এইভাবে দেশের সর্বনাম করছে, মানুষের সঙ্গে বিশ্বাসঘাতকতা করছে। আজকে তারা দেশের সার্বভৌমত্বের উপর নানা দিক থেকে আক্রমণ নামিয়ে এনেছে। এই আক্রমণের বিরুদ্ধে, আমি আশাকরি, হাউসের প্রতি, সদস্য, যারা নিজেদের গরিব মেহনতি মানুষের প্রতিনিধি বলে মনে করেন, তারা এর বিরুদ্ধে ধিক্কার জানাবেন, বিক্ষোভ জানাবেন। এর বিরুদ্ধে আমাদের বামপন্থীদের পক্ষ থেকে আগামী ২৫শে মার্চ ব্রিগেডে সমাবেশ হবে। রাজ্য জুড়ে এর বিরুদ্ধে বিক্ষোভ জানানো হচ্ছে এবং আগামী কালও হবে এই ঘৃণ্য সিদ্ধান্তের বিরুদ্ধে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল মধ্যরাতে কেন্দ্রীয় সরকার কেরোসিন এবং রান্নার গ্যাসের দাম যা বাড়িয়েছেন সে ব্যাপারে আমি একটি মুলতুবি প্রস্তাব দিয়েছিলাম, কিন্তু কেন্দ্রীয় সরকারের বিষয় বলে আপনি সেটা বাতিল করেছেন। তবে আমি আনন্দিত যে, এ নিয়ে এখানে আলোচনার সিদ্ধান্ত নিয়েছেন। কেন্দ্রীয় সরকার এই দাম বাড়াবার সিদ্ধান্ত অনেক আগেই গ্রহণ করেছিলেন। ওদের মূল সিদ্ধান্ত ছিল ৫০ টাকা করে রান্নার গ্যাসের দাম বাড়াবেন, কেরোসিনের দামও উচ্চহারে বাড়াবেন। কিন্তু পরে শরিকদের চাপে সেটা কিছু কমিয়েছেন। গতকালে সিদ্ধান্ত অনুযায়ী রান্নার গ্যাসে সিলিন্ডার প্রতি ৩০ টাকা এবং কেরোসিনের দাম লিটার প্রতি ৩ টাকা বাড়িয়েছেন। ফলে বিভিন্ন রাজ্যে এর উপর যে ট্যাক্স রয়েছে তাতে দাম আরও বেড়ে যাবে। এই কেরোসিন মূলত ব্যবহার করে দরিদ্র্যতম শ্রেণীর মানুষ। কাজেই কেন্দ্রীয় সরকারের এই

সিদ্ধান্ত দরিদ্র্যতম মানুষের উপর আঘাত। রান্নার গ্যাস ব্যবহার করে মধ্যবিত্ত শ্রেণীর মানুষ, কাজেই তাদের উপরও কেন্দ্রীয় সরকার আঘাত করেছেন। গত ২৫শে ফেব্রুয়ারি কংগ্রেসের পক্ষ থেকে আমরা ইন্ডিয়ান অয়েলের সামনে বিক্ষোভ দেখিয়েছিলাম। আমি আশা করি, এর বিরুদ্ধে সারা দেশের মানুষ বিক্ষোভে সামিল হবেন। এই কিছুদিন আগে তৃণমূল কংগ্রেস বলেছিলেন যে, গ্যাস কেরোসিনের দাম বাড়ালে তারা তার প্রতিবাদ করবেন। আমি আশাকরি, তাদের সেই প্রস্তাব অনুযায়ী এর বিরুদ্ধে আন্দোলনে তারা অংশ গ্রহণ করবেন। এই যে মধ্যবিত্ত, নিম্নবিত্ত মানুষের উপর বোঝা চাপিয়ে দেওয়া হল, আশা করি, তারা সরকারি ভাবে তার প্রতিবাদ করবেন, কারণ এরফলে বি.জে.পি. সরকারের জনবিরোধী যে চরিত্র সেটা পরিষ্কার হয়ে গেছে। আজকে তারা আই.এম.এফ.-এর নির্দেশে মধ্যবিত্ত, নিম্নবিত্তদের উপর চাপ দিতে চান। আমি এর তীব্র প্রতিবাদ করছি।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে অজিতবাবু যে প্রস্তাব তুলবেন সেটা মুরগীর ঠ্যাং নিয়ে।

**মিঃ স্পিকার ঃ** না না, ওটা নিয়ে হচ্ছে না। আপনি বসুন।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছিলেন তাতে রান্নার গ্যাসের দাম কম হলেও কিছুটা কমার সম্ভাবনা ছিল। অন্যান্য সামগ্রির উপর কর কমিয়ে তিনি একটা অদ্ভুত সাড়া ফেলে দিয়েছিলেন এবং সেটা নিয়ে সারা পশ্চিমবঙ্গে আলোচনা হচ্ছিল। কিন্তু তারপরই মধ্যরাতে গ্যাস সিলিন্ডার প্রতি ৫০ থেকে ৫২ টাকা এবং কেরোসিনের লিটার প্রতি ৩ টাকা দাম বাড়িয়ে দেওয়া হল যেটা অভূতপূর্ব। একদিকে পশ্চিমবঙ্গ রাজ্য বাজেটে আশার আলো দেখান, অপর দিকে মধ্যরাতে এই ঘোষণা—এরফলে একটা অদ্ভুত অবস্থা সৃষ্টি হয়েছে। আপনারা জানেন, গত নির্বাচনের সময়:সবে ভোট শেষ হয়েছে, তখনও কাউন্টিং হয়নি, ভোট শেষ হবার পরদিন মধ্যরাতে তারা পেট্রোল-ডিজেলের দাম বাড়িয়ে দিয়েছিলেন। ভোটের আগে দামটা বাড়ানো হল না, কিন্তু ভোটের পরপরই দাম বাড়িয়ে দেওয়া হল! আজকে ক্লিন্টন সাহেব এসেছেন। গ্যাটে যে চুক্তি তাতে ছিল পেট্রোল গ্যাস এবং সারে ভর্তুকি কমাতে হবে। এই ক্লিন্টনকে নিয়ে আজকে অটলবিহারী বাজপেয়ী নিলর্জ্জ ভাবে সাম্রাজ্যবাদের তাঁবেদারি করছে। তাঁবেদারি করতে গিয়ে এই যে কেরোসিন এবং গ্যাসের দাম বাড়ানো হয়েছে আমি তার তীব্র প্রতিবাদ করছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** স্যার, আজকে রান্নার গ্যাস এবং কেরোসিনের উপর দাম

*বাড়ানো হয়েছে। আমাকে রান্নার গ্যাস কিনতে হয়, আমাকে সব কিছু কিনতে হয় কেরোসিন এবং রান্নার গ্যাসের দাম বাড়ানো ক্ষেত্রে নিশ্চয়ই প্রতিবাদ হতে পারে মাননীয় সদস্যদের কাছে আমার প্রশ্ন আজকে সারা বিশ্ব যে দামে কিনছে সেখানে আমাদের সরকার কত ভর্তুকি কি দেবে? এখানে অনেক অর্থনীতি বিশারদ আছেন, তাঁরা বলুন ভর্তুকি বন্ধ করে দিলে দাম কেমন করে কমবে? এই ব্যাপারে কোনও প্রস্তাব* রাখতে পারেন তো ভাল। শুধু মাত্র এই কথা বললে চলবে না, একটা বাস্তব সম্মত চিন্তা রাখতে পারেন তাহলে তাকে নিশ্চয়ই আমি সমর্থন করব। অবাস্তব কথা বললে চলবে না। স্বাভাবিকভাবে আমরা চাই দেশের মানুষ ভালভাবে বাঁচুক এবং সাথে সাথে চাই দেশকে যাতে বিকিয়ে দিতে না হয়। কোনও সরকারের পক্ষেই এত বেশি ভর্তুকি দেওয়া সম্ভব নয়।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী গতকাল যে বাজেট পেশ করেছে—পশ্চিমবাংলার গরিব মানুষের আশীর্বাদ নিয়ে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে—সেই জন্য গরিব মানুষের স্বার্থে সেই বাজেট রচিত হয়েছে। কেন্দ্রীয় সরকার কেরোসিন এবং গ্যাসের দাম বাড়িয়ে দিল আমাদের দেশের সার্বিক মানুষের অবস্থার কথা চিন্তা না করে। ব্রিটিশ সাম্রাজ্যবাদকে দেশের মানুষ তাড়িয়েছিল। ক্ষুদিরাম, বিনয়, বাদল দীনেশ, নেতাজী সুভাষচন্দ্র বসু এবং তার আজাদ হিন্দ ফৌজ তাঁরা তাঁদের জীবন উৎসর্গ করে দিয়েছিল, প্রাণ দিয়েছিল সাম্রাজ্যবাদকে তাড়াবার জন্য। আজকে মার্কিন সাম্রাজ্যবাদের প্রেসিডেন্ট ক্লিনটনকে নিয়ে এলেন আমাদের কেন্দ্রের প্রধানমন্ত্রী। ভারত সরকার সেই মার্কিন সাম্রাজ্যবাদকে এনে কোটি কোটি টাকা খরচ করলেন। যারা আমাদের দেশে সাম্প্রদায়িক শক্তিকে উস্কানি দিয়ে পারল না, জাতপাত দিয়ে পারল না স্বৈরতন্ত্র কায়েম করতে পারল না, বিরোধী নেত্রী এবং তৃণমূল নেত্রী, অগ্নিকন্যা, যিনি বড় বড় কথা বলেন দেশের মানুষের জন্য, তাঁদেরই আবার অজিত পাঁজা মহাশয় ফুলের স্তবক দিয়ে সম্বর্ধনা জানালেন। আজকে ভারতবর্ষে সাম্রাজ্যবাদ প্রতিষ্ঠা করবার জন্য বি.জে.পি. নানাভাবে চক্রান্ত করেছে। গত ২১শে মার্চ ক্লিন্টনের কুশপুত্তলিকা দাহ করে প্রতিবাদ করেছি। ভারতবর্ষের মানুষ সাম্রাজ্যবাদকে নিশ্চয়ই বরদাস্ত করবে না।

**শ্রী তাপস রায় ঃ** স্যার, বাদল ভট্টাচার্য মহাশয় বি.জে.পি.-র প্রতিনিধি। উনি এখানে যে কথা বললেন কেন্দ্রে ফিরে গেলে সেই কথাগুলি বলতে বলব মানুষের কাছে। স্যার, মানুষ জবাব দিয়েছে, অন্ধ্রপ্রদেশের মানুষ জবাব দিয়েছে। সেখানে মিউনিসিপ্যাল কর্পোরেশনের ইলেকশন ছিল, ধরাশায়ী স্যার, বি.জে.বি.-টি.ডি.পি. জোট সেখানে ধরাশায়ী। ৮২টি মিউনিসিপ্যালিটি নির্বাচনে ৩৬টিতে তাদের মানুষ হারিয়েছে, ৫টি কর্পোরেশনের মধ্যে ৩টিতে তারা হেরেছে। মানুষ জবাব দিয়েছে। ক্লিন্টনকে সম্মর্ধনা

জানালো ওদের দল মধ্যবিত্ত মানুষের চোখের জল ক্লিন্টনের পায়ে ফেলে।

*এই বাজপেয়ী সরকার এবং তার জোট সরকার প্রতিটি ঘটনা, প্রতিটি সিদ্ধান্ত মধ্যরাত্রে নেবে অয়েল পুলের ডেফিসিট মেটাতে। আমি বলছি, কিছুদিনের মধ্যে, ছ'মাসের মধ্যেই তারা আবার দাম বাড়াবে। আজকে তারা অগণতান্ত্রিক ভাবে বাজেটের মধ্যে না এনে যে কান্ড করেছে, আগামী দিনে সারা ভারতবর্ষের মানুষ এর জবাব দেবেন বলে* আমার বিশ্বাস।

**শ্রী রামপদ সামন্ত ঃ** স্যার, ভারতবর্ষে বর্তমান সরকার ওদের জনদরদী যে চরিত্র, এই চরিত্র থেকে সম্পূর্ণ দূরে গিয়ে কেন্দ্রীয় সরকার যে ভূমিকা পালন করছে তা খুবই লজ্জাজনক এবং জনসাধারণের স্বার্থের পক্ষে বিপজ্জনক। তেলের দাম বাড়িয়ে ক্লিন্টনকে তেল মাখিয়ে চলছে এই সরকার। এর চাইতে লজ্জাজনক আর কিছু হতে পারে না। জনসাধারণের স্বার্থের কথা তারা একবারও চিন্তা করছে না। এখানে কিছুক্ষণ আগে মাননীয় একজন সদস্য বলছিলেন, দলের চাপে ওদের হাতে দেশকে তুলে দেবার যে চক্রান্ত ওরা করছে, এটা নিন্দনীয়। এই সরকার যাতে বেশি দিন টিকতে না পারে তারজন্য সব মানুষকে এর বিরুদ্ধে প্রতিবাদ করতে হবে।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই কথাটি বলতে গিয়ে প্রথমে বলি, সাম্রাজ্যবাদী শক্তিকে ভারত সরকার অভিনন্দন জানাচ্ছে এমনই একটা দিনে, ২৩শে মার্চ, ১৯৩১ সালের এমনই ২৩শে মার্চ লাহোর ষড়যন্ত্র মামলায় ভগৎ সিং তিনি শহীদের মৃত্যু বরণ করেছিলেন। ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনের বলিষ্ঠ ধারক এবং পথিকৃত শহিদ-ই আজম, তিনি যেদিন মৃত্যু বরণ করেছিলেন, সেই দিনে বিল ক্লিন্টনকে এরা উপাসনা করছেন, আর রাতের অন্ধকারে পেট্রোল, কেরোসিনের দাম বাড়িয়েছেন।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে খবরের কাগজে আমরা লক্ষ্য করলাম যে, কেন্দ্রীয় সরকার রান্নার গ্যাস এবং কেরোসিনের দাম আবার বাড়াচ্ছে। এটা ওদের শ্রেণী বৈশিষ্ট্য—একটার পর একটা জনবিরোধী নীতি ওরা নিচ্ছে। মার্কিন প্রেসিডেন্ট যখন ভারতবর্ষে ঘোরাফেলা করছেন তখন কেন্দ্রীয় সরকার এইভাবে সিদ্ধান্ত গ্রহণ করছে। আমরা এর নিন্দা করছি। তৃণমূল এবং বি.জে.পি. জোট যতই জনদরদী বলে সোচ্চার হবার চেষ্টা করছে, তাদের আর্থিক যে কর্মসূচি তা জনসাধারণের বিপক্ষে চলে যাচ্ছে। অন্ধ্রপ্রদেশে যে নির্বাচন হয়েছে, সেই নির্বাচনে চন্দ্রবাবু এবং বি.জে.পি. জোট পর্যুদস্ত হয়েছে। যদিও তারা খানিকটা এগিয়ে আছে, তারা ভেবেছিল যে বিরোধী পক্ষকে শূন্য করে দেবে, তা পারেনি। এখন রান্নার গ্যাস এবং কেরোসিনের দাম বৃদ্ধি করে সাধারণ মানুষের ওপরে যে আঘাত করেছে, এর বিরুদ্ধে মানুষ গর্জে উঠবে।

## MENTION CASES

**শ্রী রামপদ সামন্ত** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার পিংলা ব্লকে 'ছোট খেলনা জুনিয়র হাইস্কুল' ১৯৭৪ সালে প্রথম জুনিয়র হাইস্কুল হিসাবে অনুমোদন পায়। তারপর ১৯৮৬ সাল থেকে উক্ত স্কুলের ছাত্রছাত্রীরা অন্য স্কুলের মাধ্যমে মাধ্যমিক পরীক্ষা দিয়ে আসছে। স্কুলটিতে প্রায় এক হাজার ছাত্র পড়াশুনা করে। এছাড়া দু'একর জায়গা জুড়ে ভৌগোলিক অবস্থানের মধ্যে স্কুলটি রয়েছে। উক্ত স্কুলটি আজও অনুমোদন লাভ করেনি। বারবার কর্তৃপক্ষের তরফ থেকে দাবি করা হয়েছে, অঞ্চলের পক্ষ থেকে এবং পঞ্চায়েত সমিতির থেকে রেজলিউশন করা হয়েছে। কিন্তু এখনও ওই স্কুলটির অনুমোদন করা হল না। সেই কারণে আমি আপনার মাধ্যমে মাধ্যমিক শিক্ষামন্ত্রীর কাছে দাবি করছি যে ওই স্কুলটিকে মাধ্যমিক স্তরে উন্নীত করা হোক।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ফলতা বিধানসভা কেন্দ্রের দক্ষিণ মামদপুরে কাটাখালি পাড় এলাকায় মল্লিকপুরে ৭৫ নং বাস চলাচল করত। বর্তমানে সেই বাস সারা দিনে একবার চলে। সকালবেলায় চলে। আগে ওখানে ৮-১০টি বাস চলত। এতে সাধারণ মানুষের কলকাতা আসতে এবং যোগাযোগ রাখতে অসুবিধা হচ্ছে। সাধারণ মানুষ প্রচন্ড অসুবিধার মধ্যে পড়ছে। তাই আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি। এই ব্যাপারে এলাকার মানুষ বারবার দাবি জানানো সত্ত্বেও কোনও প্রতিকার হয়নি। ৭৫ নং বাস না যদি চালানো যায় তাহলে অন্য প্রাইভেট রুটের বাস এখান দিয়ে চালানোর ব্যবস্থা করা হোক। এলাকার মানুষ প্রচন্ড অসুবিধার মধ্যে রয়েছে। সেইজন্য আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায়** ঃ স্যার, এই হাউস আমি বিল ক্লিন্টনের ভারত সফরের ব্যাপারে আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি। কয়েক দিন যাবৎ একটা চেষ্টা চলছে সংবাদপত্রের মাধ্যমে, মিডিয়ার মাধ্যমে ক্লিন্টনের ভারত সফরের ব্যাপারে এবং তাকে হাইট করার একটা চেষ্টা চলছে। এই সফর একটা বিরাট ব্যাপার বলে দেখাবার চেষ্টা চলছে এবং কেন্দ্রীয় সরকারের উপরে যে একটা জনরোষ তৈরি হয়েছে সেটা দূর করার জন্য, সেটাকে হোয়াইট ওয়াশ করার জন্য ক্লিন্টনের এই সফর দেখানো হচ্ছে। প্রেসিডেন্ট ক্লিন্টন লেম ডাক তার মেয়াদ শেষ হয়ে যাচ্ছে। তিনি আর ভবিষ্যত নীতির উপরে কোনও প্রভাব রাখতে পারবেন না। অথচ তাকে এইভাবে প্রচার করে একটা বিরাট

*ব্যাপার দেখানো হচ্ছে। প্রেসিডেন্ট ক্লিন্টন পাকিস্তানকে আগ্রাসী দেশ বলে ও তার বক্তব্যের মধ্যে কোনও নিন্দা করেননি।* ভারতবর্ষের উপরে যে স্যাংশন ছিল, সেগুলো বাণিজ্যিক ক্ষেত্রে তুলে নেবার কোনও সিদ্ধান্ত নেননি। একটা ভাষাভাষা স্টেটমেন্ট ছাড়া কোনও ট্রেড এগ্রিমেন্ট করেননি। প্রেসিডেন্ট ক্লিন্টন অতি বলিষ্ঠভাবে জবাব দিয়েছেন যাতে আমাদের উপরে যে কম্প্রিহেনসিভ টেস্ট ব্যান টি.টি. আছে তাতে সই করি। আসলে আমেরিকান সাম্রাজ্যবাদী যে চরিত্র তার থেকে তিনি সরেন নি। বামফ্রন্টরা লোকসভাতে ক্লিন্টনের ব্যাপারে যেভাবে বয়কট করলেন সেটাও ঠিক নয়। কারণ কোনও অতিথি এলে তাকে বয়কট করা ঠিক নয়। কিন্তু যেভাবে সদস্যরা ক্লিন্টনকে হ্যান্ডসেক করার জন্য এগিয়ে গেলেন এটাও লজ্জার। এতে মান মর্যাদা লুটিয়ে গেছে। আমি এর নিন্দা করছি।

**শ্রী হাফিজ আলম সৈরানি ঃ** (ন-নট কল্ড)

**শ্রী ইউনুস সরকার ঃ** (নট কল্ড)

**শ্রীমতী শক্তি রাণা ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র গোপীবল্লভপুরের সাঁকরাইল গ্রামে রোহিনী ব্লকের মানুষেরা তাদের চিকিৎসার জন্য ১৫-২০ কি.মি. দূরে চিকিৎসা কেন্দ্রে আসতে হয়। ছোট বাচ্ছা, প্রসূতি মা অসুস্থ্য অবস্থায় অতো দূরে নিয়ে যেতে হয় এবং মুমূর্যু রোগীকেও চিকিৎসার জন্য দূরে যেতে হয় সেই কারণে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে আবেদন যে, রোহিনী ব্লকে যাতে একটা স্বাস্থ্যকেন্দ্র খোলা হয়, তাহলে এলাকার মানুষেরা উপকৃত হবে।

**শ্রী অশোককুমার দেব ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের অন্তর্গত আসুতি গ্রাম পঞ্চায়েত নেতাজী জুনিয়ার হাইস্কুল আছে, সেই হাইস্কুলের জমিতে দেখা যাচ্ছে সি.পি.এম.-এর সমর্থকরা একটি পার্টি অফিস তৈরি করেছেন। এই ব্যাপারে প্রশাসনকে জানিয়েও কোনও লাভ হয়নি। শুধু তাই, নয়, এলাকার জনগণ যখন বাধা দিচ্ছিলেন তখন তারা তাদেরকে মারধর করেছেন। আমি আপনার মাধ্যমে হাউসকে জানাতে চাই, যদি এটা বন্ধ না করা হয় তাহলে প্রতিটি শিক্ষা ক্ষেত্রে এই ধরণের ঘটনা ঘটলে আগামী দিনে শিক্ষার ক্ষতি হবে। যারা স্কুল চালাচ্ছেন হেড মাস্টার থেকে শুরু করে বিভিন্ন শিক্ষকরা তারা সন্ত্রস্ত হয়ে আছেন, এই ব্যাপারে আমরা বারবার প্রশাসনকে জানিয়েছি, প্রশাসনকে বলেছি, তারা বলেছেন আমাদের কিছু করার নেই। যেহেতু সি.পি.এম. গভর্নমেন্ট চলছে, তাই আমাদের হাত পা বাঁধা। স্বভাবতই যদি এখনি কোনও ব্যবস্থা না করা হয় ঘর ভেঙে

দেওয়া না হয় তাহলে আগামী দিনে এলাকায় মানুষ এই স্কুলে ছাত্র পড়াবেন কিনা সেই বিষয়ে যথেষ্ট চিন্তা-ভাবনার ব্যাপার আছে।

**শ্রী কিরীটি বাগদি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জেলা পরিষদের সদস্যরা যারা বিভিন্ন সরকারি কাজে বিভিন্ন জায়গায় যাতায়াত করেন, তারা যাতে বিনা ভাড়ায় যাতায়াত করতে পারেন সরকারি বাসে, সেইজন্য আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হাফিজ আলম সৈরানি ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, আজকে কেরোসিন তেল এবং রান্নার গ্যাস এর মূল্যবৃদ্ধির ব্যাপারে এই হাউসে যা আলোচনা হল এবং কংগ্রেস পক্ষ থেকে মাননীয় সদস্য সৌগত রায় এবং তাপসবাবু যে উদ্বেগ প্রকাশ করলেন, রান্নার গ্যাস এবং কেরোসিন তেল এর যে দাম বৃদ্ধি হয়েছে তার ফলে সব থেকে ক্ষতিগ্রস্থ হয়েছে কৃষক সমাজ। এর ফলে কৃষক সমাজের মাথায় হাত পড়েছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে বলতে চাই, এই মূল্যবৃদ্ধি প্রত্যাহার করা হোক, না হলে চাষ ব্যবস্থা বন্ধ হয়ে যাবে। গ্রামের মানুষ বিরাট অসুবিধার মধ্যে পড়বে। তাই এই মূল্যবৃদ্ধি প্রত্যাহার করার জন্য আপনার মাধ্যমে আমি দাবি রাখছি।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে আচার্য দুর্গাপ্রসন্ন বিদ্যামন্দির বলে এই স্কুলটি ৬২ সালে প্রতিষ্ঠিত এবং সেটি জুনিয়ার হাইস্কুল এর অনুমোদন পায়। কিন্তু ৮২ সালেতে আবার তাকে মাধ্যমিক হিসাবে অনুমোদিত বলা হয়। কিন্তু কার্যত তা হয়নি। যার জন্য তখন তারা হাইকোর্ট-এর দ্বারস্থ হয় এবং সেখানে হাইকোর্ট থেকে বলার পরেও আজ পর্যন্ত সেখানে অনুমোদন পায়নি। সবচেয়ে পুরনো স্কুল। তার পাশে পালপাড়া সবুজ প্রাণ স্কুল আছে, সেটিও জুনিয়র হাইস্কুল এর অনুমোদন পায় নি। সেখানে ৭০০-র বেশি স্টুডেন্ট, ঐ স্কুলে ৩২ জন শিক্ষক আছেন, তারা এখনও ঐ অনুমোদনটা পায়নি। তাই আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে অনুরোধ করছি এগুলির অনুমোদন দেওয়া হোক এই ব্যাপারে তাঁর বক্তব্য রাখুন।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী ইউনুস সরকার ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ইতিমধ্যে বোরো চাষে বিদ্যুৎ সঙ্কট দেখা দিয়েছে এবং বিদ্যুৎ ঘাটতি যেভাবে বেড়েছে তাতে জেলার দূর প্রান্তে ভোল্টেজ ঠিকমতো থাকছে না। সাব-স্টেশন তৈরি করার যে প্রস্তাব ছিল সেই কাজগুলো অবিলম্বে করার জন্য আমি অনুরোধ করছি, যাতে চাষীরা মার না খায় এবং পড়াশোনা বন্ধ না হয়ে যায়।

**শ্রী দিলীপ দাস ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজে ৬০০টি অক্সিজেন সিলিন্ডার ছিল, কিন্তু গত এক বছরে ৪৬৯টি অক্সিজেন সিলিন্ডারকে ক্যানসেল করে দেওয়া হয়েছে ব্যবহারের অযোগ্য বলে। মাত্র ১৩১টি অক্সিজেন সিলিন্ডার নিয়ে কাজ চলছে। ফলে মেডিক্যাল কলেজে কোন জরুরি অপারেশন হচ্ছে না। সরকারি দলের উত্তরবঙ্গের অনেক বিধায়ক আছেন, তারা এখানে বসে আছেন কিন্তু এই ব্যাপারে কোন কথা বলছেন না। নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজে অক্সিজেন সিলিন্ডার নেই কেন সেই ব্যাপারে এখানে তারা কোনও কথা বলছে না। এইভাবে মেডিক্যাল কলেজ চলতে থাকলে বিধানসভা চলতে দেব না, আমরা বিধানসভা স্তব্ধ করে দেব।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়-এর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত বছরে পশ্চিমবাংলায় অনেক নতুন কলেজ স্থাপন হয়েছে। আমার বিধানসভা কেন্দ্রেও একটি কলেজ স্থাপন হয়েছে এবং সেখানে নতুন পোস্টও স্যাংশন হয়েছে। কিন্তু এখনও পর্যন্ত কোন শিক্ষক সেখানে পাঠানো হয়নি। আমরা সেখানে নতুন বিল্ডিং-এ কাজ শেষ করে দিয়েছি। অবিলম্বে সেখানে শিক্ষক পাঠানোর জন্য আমি শিক্ষামন্ত্রীর কাছে অনুরোধ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৫টি অঞ্চল নিয়ে পাথর প্রতিমা থানা গঠিত। এর মধ্যে ১১টি দ্বীপাঞ্চল, যার এরিয়া হচ্ছে ৪৫৬ স্কোয়ার মাইল এবং এই দ্বীপগুলি বহুদিন ধরে বিচ্ছিন্ন হওয়ার ফলে এখানে চুরি, ডাকাতি বেড়ে গেছে। পাথর প্রতিমা থানাকে দুটি ভাগে ভাগ করা হোক। দ্বীপাঞ্চল নিয়ে একটি থানা গঠিত হোক এবং মেইন ল্যান্ড নিয়ে আরেকটি থানা গঠন করা হোক। পাথরপ্রতিমা থানাকে দুটি ভাগে ভাগ করলে সেখানে চুরি ডাকাতি বন্ধ হবে এই ব্যাপারে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমানে প্রণবানন্দ সমবায় ব্যাঙ্ক গরিব ও মধ্যবিত্ত মানুষের টাকা তছরূপ করেছে ও গরিব মানুষের টাকা নয়ছয় করেছে। সত্ত্বর আমানতকারীদের টাকা ফেরৎ দেওয়া হোক এবং যারা এই ব্যাপারে দোষী তাদের শাস্তি দেওয়া হোক।

**শ্রী শৈলজা দাস ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, আমার বিষয়টিকে আমি আপনার অনুমতি নিয়ে পরিবর্তন করতে চাইছি। স্যার, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত শনিবার হাওড়া স্টেশনের প্ল্যাটফর্মে মাধ্যমিক পরীক্ষার জীববিদ্যা সাবজেক্টের খাতা পাওয়া গিয়েছে। এই ব্যাপারে আমরা উদ্বিগ্ন, ছাত্র-ছাত্রীরা উদ্বিগ্ন, এবং

অভিভাবকরা উদ্বিগ্ন। আমি শুধু আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি তাই নয়, আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীকে এই কথা বলছি যে, তিনি বিধানসভায় এসে বিবৃতি দিয়ে বলুন—এই ব্যাপারটা কোথায় আছে। কি ব্যবস্থা নেওয়া হয়েছে? এবং ছাত্র ছাত্রীদের ভবিষ্যৎ চিন্তামুক্ত করতে এই ব্যাপারে কতদূর কি ব্যবস্থা নেওয়া হয়েছে, এই ব্যাপারে অনতিবিলম্বে শিক্ষামন্ত্রী এসে এখানে বিবৃতি দিন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে বিধানসভার প্রারম্ভে অনন্তনাগে ৩৫ জন শিখ সন্ত্রাসবাদীদের হাতে যে খুন হয়েছে, তাদের সম্পর্কে শোক প্রস্তাব আমরা এখানে পালন করেছি। কিন্তু সব থেকে গুরুত্বপূর্ণ হচ্ছে আমরা বারে বারে দেখছি যে, এখানে প্রচুর সন্ত্রাসবাদী জঙ্গিগোষ্ঠী পাকিস্তানীদের মদতে বার বার ভারতের নাগরিকদের জীবন বিপর্যস্ত করছে। কেন্দ্রীয় সরকার যতই বিবৃতি দিন, দেশের সাধারণ নাগরিকদের জীবন রক্ষা করার দায়িত্ব পালন করতে পারছেন না। আজকে যেভাবে ৩৫ জনকে হত্যা করা হয়েছে, সেটা অত্যন্ত মর্মান্তিক ঘটনা। আমরা বিধানসভার পক্ষ থেকে এই ঘটনার তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় ১০৬টি ট্রান্সফরমার পড়ে আছে। ফলে কৃষির কাজ ব্যহত হচ্ছে। তার সঙ্গে উচ্চ মাধ্যমিক পরীক্ষা সামনে। সুতরাং ছাত্র ছাত্রীরা দারুণভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। অবিলম্বে ট্রান্সফরমার মেরামত করে বিদ্যুৎ সরবরাহকে স্বাভাবিক করার জন্য অনুরোধ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আপনার মাধ্যমে আমাদের রাজ্যের বিদ্যালয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার দাবি হচ্ছে গত তিন বছর ধরে জলপাইগুড়ি জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগ হল না। যখন পরিষেবার কথা বলা হচ্ছে, তখন এই জিনিস হচ্ছে। গতকালও বাজেটে মন্ত্রী মহাশয় বলেছেন যে, আরও ৫ হাজার বিদ্যালয় গড়ে তোলা হবে। আমাদের জলপাইগুড়ি জেলায় ৫০ এর বেশি বন বস্তি আছে, সেখানে অবিলম্বে প্রাথমিক শিক্ষক নিয়োগের জন্য দাবি জানাচ্ছি। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এই কারণে যে, এই পিছিয়ে পড়া মানুষ পরিষেবা থেকে বঞ্চিত। তাই তারা যাতে শিক্ষা পরিষেবা থেকে বঞ্চিত না হয়, তারজন্য অবিলম্বে জলপাইগুড়ি জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগের দাবি জানাচ্ছি।

**শ্রী ফনীভূষণ রায় ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যদিও জানি যে, স্বাস্থ্যমন্ত্রীর স্বাস্থ্য অত্যন্ত খারাপ। তবুও আমাকে বলতে হচ্ছে যে, মালদা জেলায় একটা সদর হাসপাতাল আছে নদীর এপারে। আজ

বহুদিন ধরে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, ব্যক্তিগত ভাবে গিয়েছি, তা সত্ত্বেও কিছু হয়নি। পুরাতন মালদা পৌরসভার ৪টি ব্লকে ৯০ শতাংশ মানুষ এস.সি. এস.টি. বসবাস করে। তাদের জন্য কোনও ৫০ বেডের হসপিটাল করা হয়নি। বহুদিন ধরে এই দাবি রাখছি।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্র নরঘাটের নন্দকুমার ব্লকে ঠেকুয়া থেকে ট্যাংরাখালি পর্যন্ত যে রাস্তাটা, সেই রাস্তাটা যাতে ন্যাবার্ড স্কিমে যাতে আরও ভাল করে করা যায় কারণ ওই এলাকায় পানচাষ হয়, ওই পানচাষীদের সুবিধার্থে ওই রাস্তাটা যাতে বড় করে করা হয় তার জন্য পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মালদা জেলা পর্ষদে এবারে ২৮ তারিখে বাজেট পেশ হচ্ছে। এখানে জেলা পরিষদ থেকে ১৫ কোটি টাকা ফেরৎ এসেছে। ওই টাকা রাস্তার টাকা, ওই টাকা পানীয় জলের টাকা। আজ পর্যন্ত মালদা জেলার বন্যা বিধ্বস্ত এলাকাগুলো বিপর্যস্ত হয়ে রয়েছে। এখানে মাননীয় মন্ত্রী আছেন, আপনারা উন্নয়নের নামে অনেক কথা বলেন। জেলা পরিষদের কাছ থেকে আপনাদের কাছে টাকা ফেরৎ আসছে, এ ব্যাপারে আপনি বিবৃতি দিন।

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** মাননীয় সদস্য যেহেতু দৃষ্টি আকর্ষণ করেছেন, আপনাকে একটা কথা বলতে পারি, মালদা জেলা পর্ষদে যে পয়সা গেছে তার কোনও পয়সা এখানে ফেরৎ আসবে না।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে পূর্ত ও সেচ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্য সরকারের পক্ষে ঘোষণা করা হয়েছিল ৩১শে মার্চের মধ্যে সমস্ত ভাঙ্গা রাস্তা এবং বাঁধ মেরামত করা হবে। আমার বিধানসভা এলাকা বন্যা পীড়িত এলাকা। আজ পর্যন্ত বাঁধ মেরামত এবং রাস্তা মেরামত শুরু হয়নি। ডিপার্টমেন্টকে বললে তারা বলছে গ্র্যান্ট-ইন-এইডের টাকা জেলা পরিষদকে দেওয়া হয়েছে। জেলা পরিষদ বলছে রোড ডিপার্টমেন্ট করবে। এই নিয়ে একটা জটিলতার সৃষ্টি হয়েছে ফলে কাজ বিলম্বিত হচ্ছে। জটিলতা কাটিয়ে যাতে এই অবস্থার সরলীকরণ করা হয় তার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী .তাপস ব্যানার্জি ঃ** মাননীয় চেয়ারমান স্যার, আসানসোল কর্পোরেশনের যে

বাড়িগুলো রয়েছে তার হোল্ডিং ট্যাক্স ছিল ৫ গুণ থেকে ১০ গুণ পর্যন্ত বাড়িয়ে দেওয়া হয়েছে। যেখানে ৫০০ টাকা বাড়ির ট্যাক্স ছিল সেই বাড়ির প্রচুর ট্যাক্স হয়েছে। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে দিয়ে ভ্যালুয়েশন করা হয়েছে। তাই স্যার আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি যে এই ট্যাক্স প্রত্যাহার করা হোক।

**শ্রী তপন হোড় :** স্যার, এখানে শোভনদেব বাবু আছেন। ওদের স্যার, লজ্জা করে না। ওরা রেল বাজেট করে ভেবেছেন যে কি না কি করেছি। বাংলাকে একেবারে উত্তাল করে দিয়েছেন। ওদের লজ্জা করে না স্যার, পাশাপাশি ওরা ডিজেল, পেট্রোলের দাম বাড়িয়েছে। আমরা স্যার, ২৫ তারিখে ব্রিগেডে লক্ষ লক্ষ মানুষ নিয়ে এর প্রতিবাদ করব। লক্ষ লক্ষ বাংলার মানুষ এর প্রতিবাদ করবে। যে ভাবে ওরা আজকে ভারতবর্ষকে মার্কিন যুক্তরাষ্ট্রের তাঁবেদার হিসাবে পরিণত করছে সারা ভাবরতবর্ষ এর প্রতিবাদ করছে।

**Shri Gaulan Lepcha :** Hon'ble Chairman, Sir, through you I would like to draw the attention of the Hon'ble Panchyat Minister, Government of West Bengal, regarding the implementation of two-tier panchyat system in the D.G.H.C. area. Hon'ble Chairman, D.G.H.C., has submitted a copy of submission to the Hon'ble Prime Minister, Government of India for review of the D.G.H.C. accord 1988, and Hon'ble Chief Minister has also been approached and he has agreed to set up a high power committee. The same has already been set up. But it transpired that Govenment of West Bengal is all set to hold election for two-tier panchyat system in D.G.H.C. area. This is totally ludicrous.

And entirely contrary to the concept of the Darjeeling Gorkha Hill Council Accord. A settlement has already been made to initiate a dialogue among Central Government, State Government and the DGHC for holding elections for two tier panchayat system in the DGHC areas when the process for opening up a dialogue for the review of the DGHC is in progress, is therefore totally illegitimate and uncalled for.

Hon'ble Speaker, Sir, as stipulated in the Indian Constitution and in the best interest of the people of the hills instead of two tier panchayat system, three tier panchayat system should be implemented in the DGHC

areas. But position, status, power and functions of the DGHC should be clearly defined. If not, tension, chaos, confusion and misunderstanding will be created for which the State Govenment must take the entire responsibility as because the DGHC is formed as desired by the State Government and the Union Government in the year of 1988 with the Memorandum of settlement.

**Dr. Surjya Kanta Mishra :** Sir, with your kind permission, I would like to react with what our Hon'ble Member has raised about the Panchayat Elections which are being proposed to be held in Darjeeling district and the hill areas particularly. Sir, I want to make it clear that the Constitution has emphatically mentioned that there had to be three-tier panchayat in this country and all the States except the district rural areas and as per the DGHC Act, the State Act and the Constitution read together, it provides that the DGHC will act as the Zilla Parishad for the hill areas in Darjeeling and in fact they are enjoying more powers than the Zilla Parishad enjoying in other districts and for the rest two-tiers panchayat samity and Gram panchayat there had to be these two tiers as per the constitutional provisions. So, I don't think that it is ridiculous. In any case, we are open to discussions. We have discussed earlier also last time, and we have decided to go for the Gram Panchayat elections only. The Government wants to have both the tiers of panchayat in Darjeeling hill Panchayat Samity and Gram Panchayat as well. But we are always ready to discuss this matter we don't want to go against the Constitution. We want the constitution, constitutional provisions to be implemented in Darjeeling hill areas as much as in the rest areas of the country.

Thank you, Sir.

**শ্রীমতী ইভা দে ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকা জাঙ্গিপাড়ায় বকপোতাঘাট, রহিমপুর, জাঙ্গিপাড়া প্রায় সাড়ে ৯ কিঃমিঃ রাস্তা এবং জাঙ্গিপাড়ায় সীতাপুর, ইচ্ছানগরী, জগৎবল্লভপুর ৮ কিঃমিঃ রাস্তা এই রাস্তা দুটি ভীষণভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে। বিভাগীয়

ভিত্তিতে রাস্তা মেরামত করলেও বেশির ভাগ রাস্তাই ভাঙ্গা। এই রাস্তাটি হাওড়া এবং হুগলির সংযোগকারী রাস্তা। এই রাস্তাটি যথাযথ গুরুত্ব দিয়ে চওড়া করে যদি সংস্কার করা যায় তাহলে জনগণের সুবিধা হয়।

**Shrimati Santa Chhetri :** Hon'ble Speaker, Sir, I would like to draw the Chief Minister's attention towards the delay in fulfilling the demand for review of the Aug. 22, 1988 Tripartite Darjeeling Accord entered into by the Union Government, the Government of West Bengal and the Gorkha National Liberation Front.

The DGHC was set up on an experimental basis as per the accord. But though more than 11 years, 7 months to be exact have elapsed, the review committee report is yet to see the light of the day. This, despite the Hon'ble DGHC Chairman's personal appeal to the Hon'ble Chief Minister, last September. The State Government has not cared to refer the matter to the Union Government though the issue prevailing happens to be a tripartite one.

I strongly demand that the State Government speak to the Union Government at the earliest on this issue and refer its report to the Centre. Initiative for official dialogue among the Centre, Government of West Bengal and DGHC regarding review of the 1988 Darjeeling Accord

Rests primarily with the Government of West Bengal.

What the people of the hills want is review and a pattern of the autonomy as envisaged in the Sixth Schedule of the Constitution of India. Autonomy of this kind has been granted to North Cachar Hill District Autonomy Council.

I demand the State Government to take initiative for provision to the whole Darjeeling district in addition to the pattern of autonomy already granted to the D.G.H.C.

[1-10 — 1-20 p.m.]

**শ্রীমতী নন্দরাণি দল :** স্যার, আমার বিধানসভা কেন্দ্রে এমন একটা ব্লক আছে

যেখানে ২ লক্ষ ৬০ হাজার মানুষ বাস করেন। সেখানে মেয়েদের দুটো জুনিয়র হাইস্কুল আছে। কেশপুর ও আনন্দপুর। আমার দাবি ঐ জুনিয়র হাইস্কুল দুটোকে হাইস্কুলে রূপান্তরিত করা হোক। এছাড়া, আমার এলাকায় ৮৩ হাজার মুসলমান সম্প্রদায়ের মানুষ বসবাস করেন। তাদের মধ্যে শিক্ষা বিস্তারের জন্যও হাইস্কুলের প্রয়োজন। সুতরাং, সমস্ত বিষয়টার গুরুত্ব উপলব্ধি করে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আপনার মাধ্যমে জুনিয়র হাইস্কুল দুটোকে হাইস্কুলে উন্নিত করার দাবি জানাচ্ছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, গতকাল থেকে পশ্চিমবাংলার জুট মিলগুলোতে স্ট্রাইক শুরু হয়েছে। স্যার, তার আগের দিন রোটান্ডায় মিটিং হয় সমস্ত জুট মিল ইউনিয়নের পক্ষ থেকে সরকারি মধ্যস্থতায়। সেখানে জুট মিলে স্ট্রাইক সম্পর্কে আলোচনা হয়। কিন্তু জুট মিল স্ট্রাইক চলতে থাকে গতকাল থেকে। আমরা স্যার লক্ষ্য করছি আজকে সকাল থেকে সিটু ইউনিয়ন এবং আই.এন.টি.ইউ.সি. ইউনিয়ন, যখন গত পরশু দিনও রোটান্ডায় দাবি মানা না মানার জন্য স্ট্রাইকে নামতে বাধ্য হল তখন আজকে গোপনে সিটু মালিকদের সঙ্গে চুক্তি করে, আই.এন.টি.ইউ.সি. মালিকদের সঙ্গে চুক্তি করে, নির্লজ্জভাবে বহু কারখানা আজকে থেকে খুলে দেবার বন্দোবস্ত করেছে। আমি বুঝতে পারি না গত পরশু দিন যখন সিটু, আই.এন.টি.ইউ.সি.-সহ বিভিন্ন ইউনিয়নের রোটান্ডার চুক্তি ব্যর্থ হল, ত্রিপাক্ষিক চুক্তিতে কারখানার দরজা খোলা গেল না, তখন কি কারণে দ্বিপাক্ষিক চুক্তি করে বিভিন্ন কারখানার দরজা খুলে দেওয়া হচ্ছে মালিকদের কাছে আত্মসমর্পণ করে? এ বিষয়ে আজকে সিটু ইউনিয়নের নেতৃবৃন্দের কাছে বক্তব্য আশা করব যে, শ্রমিককে এতদিন পিছন থেকে ছুরিকাঘাত করে আজকে কেন এই স্ট্রাইকের পথে যাওয়া হল? আর, একদিনের মধ্যে সেই স্ট্রাইকই বা কেন উইথড্র করে নেওয়া হল?

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের রাজ্যের তথ্য ও সংস্কৃতি এবং উপ-মুখ্যমন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ২১ ফেব্রুয়ারি সারা বিশ্বে যখন মাতৃভাষা দিবস পালিত হচ্ছে তখন আমরা দেখছি দূরদর্শন কর্তৃপক্ষ বাংলাভাষার প্রতি অমর্যদা করেই চলেছেন। বাংলায় সংবাদের জন্য সকালে যে টাইমের কথা বলা হচ্ছে—তারা মাত্র ১০ মিনিট ধার্য করেছেন অনেক দাবি জানাবার পর। আমাদের তথ্যমন্ত্রী তিনিও দাবি করেছিলেন। সকাল ৬.৪৫ থেকে ৬.৫৫—এই টাইম দিচ্ছে। আর, আমরা বারবার বলছি যে, দূরদর্শনে বিধানসভা পর্যালোচনার সময়, যেটা বাংলাতে হয় তা বাড়াবার জন্য। তা তাঁরা করছেন না। কিন্তু ঐ ওঁরা যেমন দেশকে বিকিয়ে দিচ্ছেন তেমনি এই দূরদর্শন, ডি.ডি.-৭—তাঁরা খাসতালুকেদের কাছে বিক্রি করে দিচ্ছে। তাঁরা এই প্রাইম টাইমগুলোকে বিভিন্ন সময় দিচ্ছে স্যার। এমন কি

গতকাল অর্থ দপ্তরের বাজেট নিয়ে যে পর্যালোচনা ছিল সেখানেও পক্ষপাতমূলক আচরণ করা হয়েছে। সেখানে সরকার পক্ষের একজন এবং বিরোধী পক্ষের পাঁচজনকে ডাকা হয়েছিল। কিন্তু সরকার পক্ষের একজনের বক্তব্যকে সময় মতো প্রচার করতে দেওয়া হয়নি চারজনকে নিয়ে আলোচনার নামে। এইরকমভাবে দূরদর্শন কর্তৃপক্ষ ব্যবহার করছেন। আমরা এই নিন্দা করছি।

**শ্রী রবীন মুখার্জি :** মাননীয় চেয়ারম্যান স্যার, আপনার মাধ্যমে মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উনি গ্রামের ক্ষেত মজুরদের জন্য লালজী, ইত্যাদি নামে প্রভিডেন্ট ফান্ডের স্কিম চালু করেছিলেন। কিন্তু আমার বিধানসভা এলাকার চুঁচুড়া-মগরা ব্লক এবং পোলবা-দাঁদপুর ব্লকের বিভিন্ন জায়গায় আলোচনা করে দেখেছি যে সেখানে ঐ স্কিমগুলো চালু হয়নি। এবং এখনও পর্যন্ত কত মানুষ, দারিদ্র সীমার নিচে যারা বাস করছেন, এই স্কিমের আওতায় এসেছেন সেটা জানতে পারা যাচ্ছে না। আমি অবিলম্বে উক্ত অঞ্চলে এই স্কিম চালু করার দাবি করছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে সভায় মেনশনের পূর্বে মাননীয় অধ্যক্ষ মহাশয় বিষয়টি নিয়ে আলোচনার সুযোগ দিয়েছেন। কিন্তু আমি যেহেতু নোটিশ দিয়েছি সেজন্য পুনরায় ওটা বলছি। একটি উদ্বেগের বিষয় হল—গতরাতে বি.জে.পি.—তৃণমূল জোটের কেন্দ্রীয় সরকার অত্যন্ত অগণতান্ত্রিকভাবে রান্নার গ্যাস এবং কেরোসিনের দাম বৃদ্ধি করেছে। এবং এক্ষেত্রে কলকাতার প্রতি বৈষম্য বেশি। অন্যান্য ৩টি শহরে দাম বাড়লেও সব থেকে বেশি দাম বেড়েছে কলকাতায়। পশ্চিমবঙ্গে কেরোসিনের দাম বেড়েছে ২ টাকা ৮৭ পয়সা এবং রান্নার গ্যাসের দাম বেড়েছে ৫১ টাকা ২৫ পয়সা এত বেশি দাম অন্যান্য রাজ্যে বাড়েনি। অবিলম্বে এই মূল্য বৃদ্ধি প্রত্যাহার করার জন্য আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী বংশীবদন মৈত্র :** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত কয়েকদিন আগে খানাকুলের বিভিন্ন জায়গায় ঘর-বাড়ি পুড়িয়ে দেওয়া হয়েছে। এই ঘটনায় একজন মহিলা প্রধান সহ ১৪-১৫ জন মহিলা আহত হয়েছেন। এ ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী ব্যবস্থা নিয়েছেন। কিন্তু গতকাল খানাকুলের বালিপুরে নাইটিঙ্গেল ক্লাবে ঘর-বাড়ি ভাঙ্গচুর করেছে একজন সমাজ বিরোধীকে গ্রেপ্তার করার জন্য। এখনও সেখানে ২৫-৩০ জন সশস্ত্র অবস্থায় ঘুরে বেড়াচ্ছে। এই ব্যাপারে অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ না করলে এলাকার মানুষ খুবই বিপদগ্রস্থ হবেন। এই ব্যাপারে অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য আমি মাননীয় স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি বলতে চাই যে, পশ্চিমবঙ্গের জুট মিলগুলো যাদের কাছ থেকে কাঁচা পাট কেনে জে.সি.আই. তার বরাদ্দ কমে গেছে। গত বছর এন.জে.এম.সি.-র জন্য বরাদ্দ ছিল ৯৪ লক্ষ টাকা, আর এ বছর নন-প্ল্যান এক্সপেন্ডিচারে সেটা কমিয়ে হয়েছে ৬৪ লক্ষ টাকা। চাষীদের কাছ থেকে কাঁচা পাট কেনার জন্য জে.সি.আই. আছে। কিন্তু তারজন্য বরাদ্দ করা হয়নি। স্বাভাবিকভাবে কেন্দ্রীয় সরকারের যে দৃষ্টিভঙ্গি তাতে গোটা পশ্চিমবঙ্গের স্বার্থকে বিপন্ন করবে। এন.জে.এম.সি. এবং জে.সি.আই.-র জন্য যাতে আরও বরাদ্দ বাড়ানো হয় তার জন্য আমি পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছি।

## ZERO HOUR

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় হাউসিং মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা জানেন রাজারহাটে উপনগরী গড়ে উঠছে। আপনাদের মনে হতে পারে যে, পশ্চিমবঙ্গের হাউসিং-এর ক্ষেত্রে এটা খুব গর্বের ব্যাপার। কিন্তু তার মাঝখানে বাগজোলা খাল প্রতি বছর অল্প বৃষ্টিতে ওভার ফ্লাডেড হয়ে যায়। রাজারহাটের বিস্তীর্ণ এলাকা তখন বন্যায় প্লাবিত হয়ে যায়। এব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে বারে বারে আবেদন জানানো হয়েছে। এখানে উপনগরী গড়ে উঠছে। এব্যাপারে রাজ্য সরকার কিছু কিছু করেছেন, কিন্তু সম্পূর্ণ কাজটা করতে কেন্দ্রীয় সরকারের সাহায্য দরকার। রাজরহাট এলাকায় অনেককে পাট্টা বিতরণ করা হয়েছে। এখানে মাননীয় হাউসিং মন্ত্রী আছেন। তিনি যদি এব্যাপারে বিস্তারিতভাবে বলেন তাহলে উপকৃত হব।

**শ্রী গৌতম দেব ঃ** এটা জিরো আওয়ার। এখন আমার বলার কথা নয়। কিন্তু এটা খুব গুরুত্বপূর্ণ বিষয় আপনি তুলেছেন। এখানে নিউ টাউনশিপের জন্য গভর্নমেন্ট একটা বড় পরিকল্পনা নিয়েছেন। কিন্তু নিউ টাউনশিপ এখনও হয়নি। নিউ টাউনশিপের জন্য কিছু অসুবিধা আছে। আপনি যে সমস্যার কথা বললেন সেই কাজের জন্য গভর্নমেন্ট ৪৪ কোটি টাকা ইরিগেশন ডিপার্টমেন্টকে দিয়েছেন। এই স্কিমে কাজ শুরু হয়েছে। এছাড়া হাউসিং থেকে আরও ২৪ কোটি টাকা এই কাজটা করার জন্য ইরিগেশন ডিপার্টমেন্টকে দেওয়া হবে। হিডকো নামে যে কর্পোরেশন হয়েছে তারা ২৪ কোটি টাকা দেবে ইরিগেশন ডিপার্টমেন্টকে, এছাড়া গভর্নমেন্ট ৪৪ কোটি টাকা দিয়েছেন ইরিগেশন ডিপার্টমেন্টকে। এই টাকা দিয়ে বাগজোলা খালকে সংস্কার করা হবে। তবে এই কাজ প্রাথমিক ভাবে শুরু হয়েছে। তবে এবছর বর্ষার আগে পুরো কাজটা হবে না। এবছর বর্ষার আগে ৮ কিলোমিটার কাজ হবে। সুতরাং এবছর পুরো এফেক্ট পাবেন না। বাকি

৭০-৭২ কোটি টাকার কাজটা ৩ মাসের মধ্যে হবে না। এটা এর পরে হবে। কারণ এরজন্য পাম্পিং মেশিনারি লাগবে, লাইনিং করতে হবে। আপনারা জেনে খুশি হবেন, সরকার যেমন ৪৪ কোটি টাকা লোয়ার বাগজোলা খালের জন্য বরাদ্দ করেছে তেমন যারা নতুন শহর তৈরি করছে—'হিডকো'—তারাও এবিষয়ে ২৪ কোটি টাকা ইরিগেশন দপ্তরকে দেওয়ার সিধান্ত নিয়েছে। সেইভাবে ইরিগেশন প্রজেক্ট করেছে। এর ফলে বাগজোলা খাল সংস্কারের কাজ সহজ হবে। তবে এই বর্ষার আগেই কতটা কি হবে, না হবে জানি না। চেষ্টা হচ্ছে কিছুটা ইম্প্যাক্ট ফেলার। তবে পরবর্তী বর্ষার আগে অবশ্যই সাবস্টেনসিয়াল ইম্প্যাক্ট ফেলবে বলে আমি মনে করছি।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত** : স্যার, আপনি জানেন চটকল ধর্মঘট শুরু হয়েছে। আমি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যখন জরুরি ভিত্তিতে জে.সি.আই.-এর মাধ্যমে পাট ক্রয় করা দরকার তখন এই ধর্মঘট আমাদের পাট শিল্পকে ক্ষতিগ্রস্ত করবে। আমি তাই আপনার মাধ্যমে বিষয়টির প্রতি শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁকে এবিষয়ে হস্তক্ষেপ করতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী চক্রধর মাইকাপ** : মাননীয় চেয়ারম্যান, স্যার, আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কাঁথি মহকুমার এই জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের ডিভিশনাল অফিস ছিল। দু'বছর আগে ঐ অফিসটি তমলুকে স্থানান্তরিত করা হয়। কাঁথি মহকুমার ১৩-টি ব্লকে ২২ লক্ষ মানুষ বসবাস করে। ওটা একটা স্যালাইন ওয়াটার জোন। কাঁথি থেকে তমলুকে অফিসটি নিয়ে যাওয়ার ফলে ওখানকার মানুষদের খুবই অসুবিধা হচ্ছে। বহু জায়গায় মানুষ পানীয় জল পাচ্ছে না। এ বিষয়ে সাবডিভিশনাল অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার স্কিম দেওয়া সত্ত্বেও একজিকিউটিভ ইঞ্জিনিয়ার তা কার্যকর করছে না। জেলা পরিষদ ইতিমধ্যে সাড়ে বারো লক্ষ টাকা দিয়েছে, সেই টাকাও কাজে লাগানো হচ্ছে না। ফলে ওখানে লক্ষ লক্ষ টাকা পড়ে আছে। আমি এখন জনস্বাস্থ্য দপ্তরের মন্ত্রী মহাশয়ের বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। সাথে সাথে তাঁর কাছে আমার অনুরোধ, ঐ ডিভিশনাল অফিসটি অবিলম্বে কাঁথিতে ফিরিয়ে নিয়ে যাবার ব্যবস্থা করা হোক। ওখানে সব রকম ইনফ্রাস্ট্রাকচার রয়েছে, সুতরাং কোনও রকম অসুবিধা হবে না।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল** : মাননীয় চেয়ারম্যান, স্যার, আমি আপনার মাধ্যমে একটা বিষয়ের প্রতি সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা লক্ষ্য করছি বিভিন্ন আই.সি.ডি. প্রকল্পে সুপারভাইজার না থাকায় নজরদারি এবং সুষ্ঠুভাবে

কার্য পরিচালনায় অসুবিধা হচ্ছে। এই অবস্থায় খালি সুপারভাইজার পোস্টগুলি অবিলম্বে পূরণ করার আবেদন রাখছি।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, ক্লিন্টন সাহেব আমাদের দেশে এসে আমাদের কেন্দ্রীয় সরকারকে সি.টি.বি.টি.-তে সই করার জন্য ভয়ঙ্কর চাপ সৃষ্টি করছেন। আমরা খবর পাচ্ছি আমাদের দেশের বি.জে.পি. পরিচালিত বর্বর সরকার সি.টি.বি.টি.-তে সই করতে যাচ্ছে। আমরা এ ব্যাপারে আপত্তি জানাচ্ছি। এই বিধানসভা থেকে আপত্তি জানাচ্ছি। ভারত সরকার ভারতবর্ষের সার্বভৌমত্বকে বিসর্জন দিতে চলেছে। তারা যাতে সি.টি.বি.টি.-তে সই না করে তার জন্য আমরা দাবি জানাচ্ছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি অত্যন্ত উদ্বেগ, ক্ষোভ এবং লজ্জার সঙ্গে বলছি, আমাদের দেশে বর্তমানে বি.জে.পি.-তৃণমূল জোট যারা কেন্দ্রীয় সরকারের দায়িত্বে আছে সেই নির্লজ্জ সরকার আজকে সমস্ত দেশের মান মর্যাদা নষ্ট করেছেন। মার্কিন সাম্রাজ্যবাদের পান্ডা মার্কিন রাষ্ট্রপতি, বিল ক্লিন্টনকে অভ্যর্থনার নামে যে কান্ড কারখানা করেছে তাতে দেশের মান মর্যাদা নষ্ট হয়েছে। অতীতে বহু রাষ্ট্রপতি ভারতবর্ষে এসেছেন, কিন্তু কোন দিনও এই জিনিস আমরা দেখিনি। উনি যে শহরেই যাচ্ছেন—কি দিল্লি শহর, কি আগ্রা শহর সমস্ত শহরকেই মার্কিন নিরাপত্তা বাহিনীর হাতে তুলে দিচ্ছেন। শুধু তাই নয়, গতকাল পার্লামেন্টে শাসক দলের এম.পি.-রা তার স্পর্শে ধন্য হবার জন্য যে ব্যবহার করেছেন, যে আচরণ করেছেন তাতে দেশের মান মর্যাদা ধুলোয় লুণ্ঠিত হয়েছে। আমি এই আচরণের তীব্র নিন্দা করছি।

শ্রী শৈলজাকুমার দাস ঃ (অনুপস্থিত)

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমাদের এই রাজ্যে একজন মরুদ্যান মন্ত্রী হয়েছে। তেমনি আর একজন দায়বদ্ধ মন্ত্রী হয়েছে, তাঁর নাম অসীমকুমার দাশগুপ্ত। এই দায়বদ্ধ মন্ত্রী গত কয়েক বছর আগে সেশ্রু প্রকল্প নামে একটি প্রকল্প চালু করেছিলেন। দুর্ভাগ্যের কথা হল, গত আর্থিক বছরে এই সেশ্রু প্রকল্পে বেনিফিসিয়ারির সংখ্যা মাত্র ১০ জন বলে ঘোষণা করলেন। এই ১০ জন লোককে সেশ্রু প্রকল্পের আওতায় এনে সেখানে বেনিফিসিয়ারির সংখ্যা হল মাত্র ১২ জন। কিন্তু এ বছরে এখনও পর্যন্ত সেশ্রু প্রকল্পে একজনও বেনিফিসিয়ারির সংখ্যা নেই। তাহলে অসীমবাবু এখানে দাঁড়িয়ে এই ধরনের যে বড় বড় কথা বললেন নির্বাচনে জেতার জন্য, মানুষকে ভোলাবার জন্য, এর কি কোনও মূল্য আছে? পশ্চিমবাংলার মানুষের কাছে এর কোনও মূল্য আছে বলে আমি মনেকরি না।

**শ্রী অশোককুমার দেব ঃ** স্যার, আমরা এম.এল.এ.-রা আমাদের নিজ-নিজ কেন্দ্রে

খরচ করার জন্য ৫০ লক্ষ টাকা করে দাবি করেছিলাম। এম.পি.-রা ২ কোটি টাকা করে পাচ্ছেন, আবার রিসেন্টলি তাদের বাড়ার সম্ভাবনা আছে। কিন্তু আমাদের ক্ষেত্রে দেখা যাচ্ছে, গতকাল মাননীয় অর্থমন্ত্রী বলেছেন প্রত্যেক এম.এল.এ.-রা ১৫ লক্ষ টাকা করে খরচ করতে পারবে, তবে সেই টাকা জেলা-পরিষদ, পৌরসভা এবং পঞ্চায়েতের মাধ্যমে। এর থেকেই প্রমাণিত হচ্ছে যে, আমাদের কোনও সে (বলার) থাকছে না। আমাদের সুপারিশের মাধ্যমে কাজ হওয়ার সম্ভাবনা কম। আমি তাই এর বিরোধিতা করছি। তাও যে টাকা দেওয়া হচ্ছে তা অনেক কম টাকা। যাই হোক, আমি দাবি করছি, এম.এল.এ.-রা যাতে ডি.এম.-র মাধ্যমে খরচ করতে পারে সেই ব্যবস্থা করলে আমাদের পক্ষে ভাল হয়।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে বিশেষ করে বিধানসভার বিভিন্ন দলের নেতৃবৃন্দের কাছে অনুরোধ করছি, শুধু প্রতিবাদ করে লাভ নেই, একটা নির্দিষ্ট প্রস্তাব বিশেষ করে কেরোসিন-এর মূল্যবৃদ্ধি এবং গ্যাসের মূল্যবৃদ্ধির উপর নিলে ভাল হয়। এখানে প্রবোধবাবু আছেন, আমি তাকে অনুরোধ করছি, এ ব্যাপারে একটা সর্বদলীয় প্রস্তাব নিলে ভাল হয় যাতে করে কেরোসিনের উপর সাবসিডি দিয়ে পশ্চিমবাংলার সাধারণ মানুষকে—গ্যাসের ক্ষেত্রেও হলে ভাল হয়—যাতে দেওয়া যায়। গ্রামাঞ্চলের সাধারণ গরিব মানুষ যাতে সাবসিডাইস রেটে কেরোসিন পেতে পারে সেটা নিশ্চিত করা দরকার। মাননীয় খাদ্যমন্ত্রী এখানে থাকলে ভাল হত। আমি এই ব্যাপারে তার একটা বিবৃতি দাবি করছি আর কেরোসিন এবং গ্যাসের মূল্যবৃদ্ধির ব্যাপারে প্রবোধবাবুকে একটি সর্বদলীয় প্রস্তাব আনার জন্য দাবি জানাচ্ছি। রাজ্য সরকারের পক্ষ থেকে এই দাবি কেন্দ্রীয় সরকারের কাছে করা দরকার যে এই মূল্যবৃদ্ধি আমরা মানছি না, মানব না। অবিলম্বে প্রত্যাহার করে নিতে হবে বিশেষ করে কেরোসিন এবং গ্যাসের মূল্যবৃদ্ধি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, গত পরশু দিন প্রেসিডেন্ট বিল ক্লিন্টন ভারতবর্ষে এসেছেন। কাশ্মীরের অনন্তনাগের ছোট শিবপুরা গ্রামে বিভৎস নারকীয় হত্যা ঘটিয়েছে পাকিস্তানের উগ্রপন্থীরা। তারা ৩৫ জন নিরীহ শিখকে গুরুদোয়ারার সামনে দাঁড় করিয়ে হত্যা করেছে। স্যার, আপনিও শিখ সম্প্রদায়ের লোক। সাম্প্রতিককালে এত বড় বিভৎস হত্যাকান্ড কাশ্মীরে আর অন্য জায়গায় ঘটেনি। যেহেতু সারা ভারতবর্ষে শিখদের নিরাপত্তা বিঘ্নিত হয়েছে সেহেতু আমি এই হাউসের পক্ষ থেকে এই হত্যাকন্ডের তীব্র নিন্দা করছি এবং অবিলম্বে পাকিস্তানের বিরুদ্ধে কঠোরতম ব্যবস্থা নেবার জন্য দাবি জানাচ্ছি।

[1-30 — 1-40 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার ফলতা বিধানসভা কেন্দ্রের অধীন ডায়মন্ডহারবার রোডের উপর মোল্লারবেস থেকে কাঁটারিয়ার মোড় পর্যন্ত যে রাস্তাটি গিয়েছে জেলা পরিষদের অবহেলায় দীর্ঘদিন ধরে সেই রাস্তাটি বেহাল অবস্থায় পড়ে রয়েছে। এই রাস্তাটির দুরাবস্থার জন্য সেখানকার মানুষরা খুবই অসুবিধার সম্মুখীন হচ্ছেন এবং বারবার তারা জেলা পরিষদের কাছে দাবি জানিয়েও রাস্তাটির সংস্কার করাতে পারছেন না। মন্ত্রী মহাশয়ের কাছে আমার দাবি অবিলম্বে ঐ রাস্তাটির পূর্ণাঙ্গ সংস্কার করা হোক।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, এখানে বামফ্রন্টের বন্ধুরা যখন ক্লিন্টন সাহেবের বিরুদ্ধে বিক্ষোভ দেখাচ্ছেন তখন আমরা দেখছি বিশ্বব্যাঙ্কের নির্দেশ মেনে এখানে জেলা ও মহকুমা হাসপাতালের স্বাস্থ্য পরিষেবার কাজ বেসরকারি হাতে তুলে দেওয়া হচ্ছে। জেলা এবং মহকুমা হাসপাতালে বর্জ্য নির্গমনের কাজ যেটি আগে সরকারি ভাবে করা হত এখন তা বেসরকারি হাতে তুলে দেওয়া হচ্ছে। আমার দাবি, অবিলম্বে সরকারি হাসপাতালগুলিতে বর্জ্য নির্গমনের কাজটি আগের মতন সরকারি ভাবেই করা হোক বেসরকারি হাতে তুলে না দিয়ে।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমাদের এই হাউসে আজকে বি.জে.পি. বাদে সকল দলের মাননীয় সদস্যরা সাম্প্রতিক রান্নার গ্যাস ও কেরোসিনের মূল্যবৃদ্ধির বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছেন। আমার দাবি, বি.জে.পি.-কে বাদ দিয়ে এই মূল্যবৃদ্ধির বিরুদ্ধে একটি সর্বদলীয় প্রস্তাব এখান থেকে পাশ করিয়ে তা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হোক এবং এই মূল্যবৃদ্ধির ব্যাপারে প্রতিবাদ জানানো হোক। আর তা করে কেন্দ্রের জনবিরোধী সরকারের মুখোশ ভারতবাসী এবং বিশ্ববাসীর কাছে খুলে দেওয়া হোক।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, গতকাল বাজেট পেশ করে মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে বন্ধ কারখানা খোলার ব্যাপারে সরকার সাহায্য করবেন এবং ঋণের ব্যাপারটা সরলীকরণ করবেন। স্যার, আমার কেন্দ্রের ব্যান্ডেলে অবস্থিত পেনচস্টিল কারখানাটি গত: ২৯শে ডিসেম্বর ১৯৯৭ সাল থেকে বন্ধ হয়ে আছে। এই কারখানাটি ডানলপ কারখানার সামনে। ডানলপ খুলেছে কিন্তু এই কারখানাটি গত দু বছরের উপর বন্ধ হয়ে আছে। সেখানে ৫শো শ্রমিক কাজ করেন। অবিলম্বে এই পেনচস্টিল কারখানাটি খোলার জন্য মাননীয় অর্থমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্যার, একটু আগে এই সভায় অপদার্থ খাদ্যমন্ত্রী উপস্থিত ছিলেন, এখন নেই। স্যার, এই খাদ্যমন্ত্রীর সামান্যতম লজ্জাও নেই। তা যদি থাকত তাহলে তিনি পদত্যাগ করতেন। আজকে সারা পশ্চিমবঙ্গে রেশন ব্যবস্থা ভেঙ্গে পড়েছে—রেশনে চাল, গম, চিনি কিছুই পাওয়া যাচ্ছে না।

(গোলমাল)

আমার আসানসোলে রেশনে চাল, গম, চিনি কিছুই পাওয়া যাচ্ছে না। রেশন ব্যবস্থা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। দু মাস, তিন মাস অন্তর গম পাওয়া যায় তো ৪ মাস অন্তর হয়ত একবার চিনি পাওয়া যায়। অবিলম্বে এই খাদ্যমন্ত্রীর পদত্যাগ করা উচিত।

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, প্লেনের তুলনায় পাহাড়ে সব রকমের জিনিসপত্রের দামই বেশি। পাহাড়ে যে সমস্ত সরকারি কর্মচারী এবং সরকারি সাহায্য প্রাপ্ত প্রতিষ্ঠানের কর্মচারিরা আছেন আমার দাবি তাদের হিল কমপেনসেটারি অ্যালাউন্সটা ১৫ পারসেন্ট থেকে ৩০ পারসেন্ট করা হোক এবং উইনটার অ্যালাউন্সটা ১৫শো টাকা থেকে বাড়িয়ে ৩ হাজার টাকা করা হোক। তা ছাড়া আমার আরও দাবি, এই হিল কমপেনসেটারি অ্যালাউন্স বাবদও এইচ.আর.এ. বাবদ যে টাকা কর্মচারিরা পান, তাদের ইনকাম ট্যাক্স ক্যালকুলেশনের সময় মোট আয় থেকে সেই টাকাটা বাদ দেওয়া হোক।

[1-40 — 2-20 p.m.(Including Adjournment)]

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মালদহ জেলা গঙ্গার গর্ভে চলে যাচ্ছে। এক মাস আগে একটি হাই পাওয়ার কমিটির মিটিং হয়েছিল এবং তাতে কথা হয়েছিল যে সেখানে বোল্ডার ফেলার কাজও গঙ্গার ভাঙ্গন রোধ করার কাজটা মার্চ মাসের ৩ তারিখ থেকে শুরু হবে। আজকে মার্চ মাসের ২৩ তারিখ হয়ে গেলেও এখনও পর্যন্ত ইরিগেশন ডিপার্টমেন্ট থেকে এই বোল্ডার ফেলার কাজ ও অ্যান্টি ইরোশনের কাজটা শুরু করা হয়নি। অবিলম্বে কাজ শুরু না হলে বর্ষার আগে সেই কাজ শেষ হবে না। আমি অবিলম্বে কাজ শুরু করার দাবি জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমি হাউসে একটি সংবাদ পরিবেশন করতে চাই। আমরা সংবাদ পেয়েছি যে অন্ধ্রে মিউনিসিপ্যাল কর্পোরেশনের ইলেকশনে বি.জে.পি-র চেয়ে কংগ্রেস অনেক বেশি আসন পেয়েছে। ইতিমধ্যে কংগ্রেস দুটি জায়গা সম্পূর্ণ দখল করে নিয়েছে। স্যার, বি.জে.পি. শুধু পশ্চিমবঙ্গ থেকেই নয়, সারা ভারতবর্ষ থেকে যে মুছে যাবে অন্ধ্রই তার প্রমাণ।

**মিঃ চেয়ারম্যান ঃ** এখন বিরতি। আমরা আবার ২-১৫ মিনিটের সময়ে মিলিত হব।

**(At this stage the House was adjourned till 2-15 p.m.)**

[2-15 — 2-20 p.m.(After Adjournment)]

**শ্রী দিলীপকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে উত্তরবঙ্গ নিয়ে আলোচনা হবার কথা ছিল, কিন্তু উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ নিয়ে আলোচনা বন্ধ করে দেওয়া হল। কার স্বার্থে এটা বন্ধ হল, কার নির্দেশে এটা বন্ধ হল, আলোচনা করা হচ্ছে না কেন? আজকের বিজনেসে এটা ছিল। এটা উত্তরবঙ্গের মানুষের প্রতি অবমাননা। আমরা এর প্রতিবাদ করছি। এটা আলোচনা না হবার কারণ বলতে হবে।

... (Noise) ...

## LEGISLATION

**Mr. Speaker :** There are two Bills today. Both the Bills will be taken up together, discussed together but voted separately.

**... (At this stage Shri Dilip Kumar Das and Shri Mihir Goswami rushed to speaker's podium) ...**

### The West Bengal Sales Tax (Amendment) Bill, 2000

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Sales Tax (Amendment) Bill, 2000 and place a statement under rule 72 (1) of the Rules of procedure and Conduct of Business of the West Bengal Legislative Assembly.

**Statement under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.**

In order to give effect to the decision arrived at by different State Governments including the Government of West Bengal for enforcement of uniform floor rate of sales tax with effect from 1.1.2000 in respect of sales of different specified commodities, the West Bengal Sales Tax (Second Amendment) Ordinance, 1999 was promulgated by the Gover-

nor of West Bengal on 30.12.99 to make necessary amendments in the West Bengal Sales Tax Act, 1994. Subsequently, on a further review of the situation and taking into account public sentiments, State Finance Ministers at a meeting on 16.1.2000 decided to restore certain items of goods in the exempted list of goods which were subjected to tax under schedule IV' to the West Bengal Sales Tax Act, 1994 with effect from 1.1.2000 by virtue of promulgation of the said ordinance of 1999.

2. To enforce the above decisions and also for some other charges the West Bengal Sales Tax Act, 1994 was amended by promulgation of the West Bengal Sales Tax (Amendment) Ordinance, 2000 on 24.1.2000.

3. The promulgation of the Ordinance was necessary as the West Bengal Legislative Assembly was not in session at that time.

**... (Secretary then read the title of the Bill) ...**

STATUTORY RESOLUTION

**Shri Saugata Roy :** Sir, I beg to move that this House disapproves the West Bengal Sales Tax (Amendment) Ordinance, 2000 (Ordinance No. 1 of 2000).

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Sales Tax (Amendment) Bill, 2000 be taken into consideration.

**... (Shri Dilip Kumar Das and Shri Mihir Goswami were seen before the Speaker's podium and shouting slogans) ...**

**The West Bengal Sales Tax ( Second Amendment) Bill, 2000**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Sales Tax (Second Amendment) Bill, 2000 and place a statement under rule 72 (1) of the Rules of procedure and Conduct of Business of the West Bengal Legislative Assembly.

**Statement under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.**

The Committee of Finance Ministers of some of the States including the State of West Bengal, constituted as per decision in Chief Minister's Conference, decided to introduce throughout the country uniform floor rates of sales tax in respect of sales of different specified commodities and abolition of incentives for any industry with effect from 1.1.2000. To give effect to this decision it was necessary to make necessary amendments in the West Bengal Sales Tax Act, 1994.

2. Accordingly, the West Bengal Sales Tax Act, 1994 was amended by promulgation of the West Bengal Sales Tax (Second Amendment) Ordinance, 1999.

3. The promulgation of the aforesaid Ordinance was necessary as the West Bengal Legislative Assembly was not in session at that time.

**... (Secretary then read the title of the Bill) ...**

STATUTORY RESOLUTION

**Shri Saugata Roy :** Sir, I beg to move that this House disapproves the West Bengal Sales Tax (Second Amendment) Amendment Bill 2000 be taken into consideration.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Sales Tax (Second Amendment) Bill, 2000 be taken into consideration.

**... (Shri Dilip Kumar Das and Shri Mihir Goswami were still shouting slogans) ...**

**Mr. Speaker :** Now, Shri Saugata Roy.

[2-20 — 2-30 p.m.]

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগে আপনি ওদের শান্ত করুন,

তারপর আমি আমার বক্তব্য রাখব।

**(এই সময় মাননীয় সদস্য শ্রী দিলীপকুমার দাস, শ্রী বিপ্লব রায়চৌধুরি, শ্রীমতী সাবিত্রী মিত্র, শ্রী মিহির গোস্বামী এবং শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস শ্লোগান দিতে দিতে সভাকক্ষ ত্যাগ করেন।)**

স্যার, বিল নিয়ে যখন বলতে যাচ্ছিলাম তখন কিছু মেম্বার তাঁদের ক্ষোভ প্রকাশ করছিলেন। এই হাউস তো ক্ষোভ প্রকাশ করার জায়গা। উত্তরবঙ্গ নিয়ে আলোচনা হয়নি কেন সেই নিয়ে উত্তরবঙ্গের কিছু সদস্য ক্ষোভ প্রকাশ করছিলেন, সেইজন্য আমি এই বিলের উপর বলতে দেরি করলাম।

মাননীয় অর্থমন্ত্রী আজকে যে দুটি বিল এনেছেন আমি তার বিরোধিতা করে এর আগে আমি একটা স্ট্যাটুটরি রেজলিউশন দিয়েছি। আমি এই হাউসে দেখাব, মাননীয় অর্থমন্ত্রী যাঁর সম্পর্কে আমার ধারণা ছিল দায়িত্বশীল মন্ত্রী কিন্তু তিনি এই দুটি বিলের ব্যাপারে চূড়ান্ত সংবিধানগত এবং সংসদীয় রীতিনীতির প্রতি দায়িত্ব জ্ঞানহীনতার পরিচয় দিয়েছেন। স্যার, আপনি একটু দেখুন এই বিল দুটি উনি এনেছেন দুটি অর্ডিনেন্সকে রিপ্লেস করার জন্য। তার মধ্যে একটা অর্ডিনেন্স হচ্ছে ওয়েস্ট বেঙ্গল সেল ট্যাক্স সেকেন্ড অ্যামেন্টমেন্ট অর্ডিনেন্স ১৯৯৯, সেটার ডেট ছিল ৩০শে ডিসেম্বর। মুখ্যমন্ত্রীদের সম্মেলন হওয়ার পরে অসীমবাবুর চেয়ারম্যানশিপে ওনারা একটা সিদ্ধান্ত নিয়ে বললেন যে সমস্ত স্টেটের ফোর লেভেল এক করে দেওয়া হবে। অর্ডিনেন্স নিয়ে এলেন ৩০শে ডিসেম্বর সেই বেসিসে অসীমবাবু একটা অ্যামেন্ডমেন্ট নিয়ে আসেন। আবার উনি একটা ২৪শে জানুয়ারি অর্ডিনেন্স নিয়ে এলেন। অর্থাৎ আগে যেটা করা হয়েছিল সেইগুলি অ্যামেন্ডমেন্ট করা হল। তার মানে কাটাকাটি খেলা, একবার করলেন সেটাকে কেটে আবার একবার করলেন। এক-একটা জিনিসের ট্যাক্স বাড়িয়ে দিলেন আবার সেটাকে কমিয়ে দিয়েছেন। এটা একটা বাড়ানো কমানোর খেলা। অর্ডিনেন্সের যে ক্ষমতা সেটার অপব্যবহার করা হল। অর্ডিনেন্স একটা এক্সট্রা-অর্ডিনারি সিচুয়েশনে করতে হয়। এটাতে কি দরকার ছিল? গতকাল উনি বাজেট পেশ করেছেন, বলতে পারতেন ২ মাসের মধ্যে একটা ডিটেলস দেব। আপনি দেখবেন স্যার এটা করতে গিয়ে এই বিলগুলি তার ফলে কত বেশি ইনফ্রাকচুয়াস হয়ে গেছে। আপনি দেখুন স্যার এই ওয়ার্কস কন্ট্রাক্ট, মানে যারা কন্ট্রাক্টারি করে তাদের জেনারেল রেট অফ ট্যাক্স ৪ পরসেন্ট ছিল সেটাকে ৮ পারসেন্টে বাড়ানো হল, ফাস্ট জানুয়ারি ২০০০ সাল থেকে এফেক্ট। তারপর ২৪ দিন পরে এই ৮ পারসেন্টকে ৪ পারসেন্টে কমিয়ে দেওয়া হল। অভিয়াসলি কন্ট্রাক্টাররা হইচই করেছে যে এইভাবে কাজ করতে পারব না, তাই অসীমবাবু আবার অর্ডিনেন্স করে ৪ পারসেন্ট থেকে যেটাকে ৮ পারসেন্টে বাড়িয়ে দিয়েছিলেন সেটা আবার ৮

পরসেন্ট থেকে কমিয়ে ৪ পারসেন্ট করে দিলেন। দ্বিতীয় হচ্ছে লিজিং, রেট অফ ট্যাক্স ইনক্লুডিং লিজিং অফ গুডস, এটা উনি ৮ পারসেন্টে বাড়িয়ে দিলেন ফাস্ট জানুয়ারি ২০০০ সাল থেকে, আবার সেটা কমিয়ে ৪ পারসেন্টে করে দিলেন ফাস্ট জানুয়ারি ২০০০ সাল থেকে। এর অর্থ কি, কেন করলেন? অ্যামেন্টমেন্ট উনি যেটা করেছেন সেটা ওই ২৪শে জানুয়ারিতে। তারপর হচ্ছে একজেমশন ফ্রম ট্যাক্স অন সার্টেন সেল অফ কটন। যদি কোনও ডিলার কটন বিক্রি করে কোনও কটন মিলকে কটন ইয়ার্ন তৈরি করার জন্য সেটাতে কোনও ট্যাক্স থাকবে না। এই একটা উনি অ্যামেন্ডমেন্ট করেছেন। দ্বিতীয়ত করেছেন একজেমশন অফ ট্যাক্স অন সার্টেন সেলস অফ কটন ইয়ার্ন। উনি অ্যামেন্ডমেন্ট করেছেন যে যদি কটন ইয়ার্ন সূতো বিক্রি করে, ইউনিটে যে হোসিয়ারি ব্যবহার করবে তার উপর কোনও ট্যাক্স থাকবে না। সুতরাং এই ৬১(বি)-তে ফরমেট জানাতে হবে হোসিয়ারির জন্য ব্যবহার করছি, তাহলে ট্যাক্স থাকবে না। তাহলে আপনি দেখছেন পুরো ব্যাপারটা রোল ব্যাক হয়েছে। আমরা যশবন্ত সিনহাকে যেমন রোল ব্যাক সিনহা বলি তেমনি অসীমবাবুকে বলতে হবে রোল ব্যাক দাসগুপ্ত। একবার করে আমরা রোল ব্যাক করে একটা সিদ্ধান্ত নিয়েছেন।

স্যার, একটা গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত মুখ্যমন্ত্রীদের সম্মেলনে হয়েছিল বা বাজেটের ক্ষেত্রে হয়েছিল, সেটা হচ্ছে এই যে, বিভিন্ন স্টেট ইন্ডাস্ট্রিতে ইন্ডাস্ট্রিয়াল ইনসেন্টিভ দেবার নামে যে সেলস ট্যাক্স ডেফারমেন্ট ছিল, অসীমবাবু সেটাকে ইউনিট বাড়িয়ে সিক করেছিলেন। এতে একটা সেলস ট্যাক্স ডেফারমেন্ট দিচ্ছেন। আর একটা হচ্ছে, এই কম্পিটিশন করতে গিয়ে আলটিমেটলি লস অফ রেভেনিউ হচ্ছিল। এটাকে সঠিকভাবে তুলে দেবার সিদ্ধান্ত করেছেন। যতগুলো ইনসেন্টিভ ছিল সেটা উনি তুলে দিয়েছেন। গতকাল উনি বাজেটে বলেছেন, অন্যভাবে এটাকে মেক আপ করবেন। এর বিরুদ্ধে আমার কোনও আপত্তি নেই। স্যার, আপনি দেখবেন, ওয়েস্ট বেঙ্গলে সেলস ট্যাক্সে সেনসেবল ডিসিসন এই যে কয়েকটা সেলস ট্যাক্স শিডিউল আছে, একটা হচ্চে শিডিউল ওয়ান—সেটা কোন কোন জিনিস এর ওপরে সেলস ট্যাক্স লাগবে না। আর একটা আছে শিডিউল ফোর, যেখানে সিঙ্গল পয়েন্ট লেভি আছে। একটা জায়গায় ট্যাক্স মাত্র রাখা আছে। এইরকম একটা সিস্টেম অসীমবাবু এই যে কমপ্লিকেটিভ চেঞ্জের মাধ্যমে শিডিউল ওয়ান হয়েছিল, চেঞ্জ করছেন। আবার শিডিউল ফোর চেঞ্জ করছেন। আমি ব্রিফলি বলি, অসীমবাবু কোন কোন গুলোতে করছেন তা এই বিলগুলোতে বিস্তৃত ভাবে আছে। যেমন ট্যাক্স লাগবে না—যেগুলো উনি অর্ডিন্যান্স করেছিলেন—উনি যেগুলো গতকাল ছাড় দিয়েছেন। এগুলো আসলে ছাড় নয়, এটা আগেই ছিল। এগ্রিকালচারাল ইমপ্লিমেন্টসে ট্যাক্স লাগবে না। কিন্তু পাওয়ার টিলার, তাতে ট্যাক্স লাগবে। উনি আবার ছাড় দিয়েও ট্যাক্স চাপাবার ক্ষমতা রেখে দিয়েছেন। পাওয়ার টিলারে কেন ছাড়লেন না তা আমি বুঝতে পারলাম

না। যেগুলো আন-ব্রান্ডেড ব্রেড, অর্থাৎ যেগুলোতে কোনও কোম্পানির নাম নেই সেগুলোর ওপরে ছাড়লেন। এবারে উনি করলেন ব্রেড একসেপ্ট পিজ্জা ব্রেড, তার মানে সাধারণ মানের ওপরে করলেন যখন বেকারির মালিকরা হৈচৈ করছিল তখন করলেন। বান অর ব্রেডের ওপরে হবে না। তারপর ছাড়লেন ফুডে এখানে ট্যাক্স ছাড় করে দিলেন। সেখানে বললেন, ফুড আইটেমস এক্সক্লুডিং—উনি কখনই এই যে জিরো ট্যাক্স করছেন, পুরোপুরি ক্যাটাগোরিকে ছাড়ছেন না। উনি বললেন, ফুড ফর ক্যাটল অর পিগ এর ওপরে ছাড় দিচ্ছেন। আবার ফিড অ্যাডিটিভে ছাড়ছেন না। আবার পোলট্রিতে করে দিলেন, সেখানে ছাড়ছেন না। তারপর ডিফাইন করছেন—চারকোল, কটন ইয়ার্নে ছাড় দিলেন। হোসিয়ারিকে ছাড় দিলেন। নতুন আবার যেটা করলেন—উনি পছন্দ করেন কিনা জানি না। লোক্যালি যেগুলোকে নোনতা খাবার বলে, যেগুলো ময়দা, আটা, সুজি অথবা ব্যাসন দিয়ে তৈরি হয়, যেমন লুচি, নিমকি, সিঙ্গাড়া, কচুড়ি, খাস্তা কচুড়ি, রাধাবল্লভী এবং ডালপুরি এগুলোর ওপবে ট্যাক্স নেই। মন্ত্রী মিস্টির ওপরে ট্যাক্স তুলে দিয়েছেন আদার দ্যান কেক, পেস্ট্রির ওপর ট্যাক্স তুলে দিয়েছেন। কিন্তু দইয়ের ওপরে এবং বিস্কুটের ওপরে ট্যাক্স রইল। অনেকগুলো আইটেমের ওপর থেকে ট্যাক্স তুলে দিয়েছেন। লাইফ সেভিং ড্রাগসের ওপর থেকে ট্যাক্স টোটাল তুলে দিয়েছেন। এর ফলে কারও হার্ট অ্যাটাক হলে ঐ ঔষধগুলোর দাম অনেক কমবে, লোকে এতে রিলিফ পাবে। এগুলো ১লা এপ্রিল থেকে এফেকটিভ হচ্ছে। দ্বিতীয়ত, শিডিউল ফোরে, যেগুলো আগেই ছিল, কিছু কিছু অ্যামেন্ড করছেন। অ্যালুমিনিয়াম, যেগুলো ছিল ইন অল ইটস ফর্ম, এটাকে বলছেন সিঙ্গল পয়েন্ট ট্যাক্স। যেমন, কম্পিউটারে সিঙ্গল পয়েন্ট ট্যাক্স আগেও ছিল। বাল্ক ড্রাগে সিঙ্গল পয়েন্ট ট্যাক্স হয়ে গেল। ড্রাই ফুড সিঙ্গল পয়েন্ট রয়ে গেল—ট্যাক্সের ক্ষেত্রে সিঙ্গল পয়েন্ট ট্যাক্সেশন রয়ে গেল।

[2-30 — 2-40 p.m.]

যে কোনও গাড়ি তার উপরে সিঙ্গল পয়েন্ট ট্যাক্সেশন রয়ে গেল। কস্টিক সোডা এবং লাইম, স্ল্যাক ওয়াক্স অ্যান্ড প্যারাফিন এগুলোতেও সিঙ্গল পয়েন্ট ট্যাক্সেশন রয়ে গেল। এইরকম একটা লম্বা লিস্ট সিঙ্গল পয়েন্ট ট্যাক্সেশনে রয়েছে। অন্য যে আইটেম পার্ট এ এবং পার্ট বি তে উনি সিঙ্গল পয়েন্ট ট্যাক্সেশন করেছেন তাতে গোটা ৩০টি আইটেম রয়েছে। বাকি যে আইটেম তাতে আগের যে ট্যাক্স ছিল শিডিউল (৪) সেটাই রয়েছে। কিছু কিছু জিনিসে সারচার্জ তুলে দেওয়া হবে। এখানে সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিল ২৪শে জানুয়ারি আনার পরে সার্জিক্যাল ড্রেসিংস, ড্রাগস অ্যান্ড মেডিসিনস এর উপরে সারচার্জ তুলে দেওয়া হবে বলেছেন। সুতরাং ড্রাগস, মেডিসিন, সার্জিক্যাল ড্রেসিংস এবং এরসাথে ধূপকাঠির উপরে সারচার্জ তুলে নিয়েছেন। তারফলে এটা বাজেটের

নতুন ছাড় নয়, আগেই হয়ে গেছে। তারপরে পেপার এবং প্রিসেসড পেপার এবং পাওয়ার টিলার ও সেলুলার ফোন, পেজার এগুলোর উপরেও সারচার্জ তুলে দিয়েছেন। সুতরাং এমন নয় যে বাজেট দেখে হয়ত মনে হবে যে গরিবদের ব্যবহার করা জিনিসের উপরে ছাড় দিচ্ছেন, আপনারা সাথে সাথে বড়লোকদের ব্যবহার করা জিনিসের উপরেও আগেই ছাড় দিয়েছেন। সেলুলার ফোন, পেজারের উপরে আপনারা সারচার্জ তুলে নিয়েছেন। এতে আপনার বড়লোক এবং গরিব লোকেদের একই সঙ্গে টানা সম্ভব হবে না। আমি তাই খুব ক্যাজুয়ালি বলছি যে, এই দুটি আইন য়ে আনা হয়েছে আপনি যেহেতু কমিটির চেয়ারম্যান ছিলেন তাই দৃঢ়বদ্ধভাবে আগেই ইমপ্লিমেন্ট করে দিয়েছেন। সেইজন্যই ৩০শে ডিসেম্বর তাড়াহুড়ো করে ইমপ্লিমেন্ট করে দিলেন। এবং সেখানে হি ডিড নট অ্যাপ্লাই সাফিসিয়েন্ট থট এবং সেইজন্যই এটা রোল ব্যাক করা হয়েছে। আর গাড়ির ব্যাপারে আগামীকাল বাজেটে যখন বলব তখন গাড়িতে কি সমস্যা সেটা বলব। এই যে সেলস ট্যাক্স—এই সেলস ট্যাক্স হচ্ছে রাজ্য সরকারের মূল আদায়ের জায়গা। আমি এই ব্যাপারে মন্ত্রীকে জানাই যে আমাদের এখানে সেলস ট্যাক্স কত ওঠে—গত বছরে উঠেছিল ৩ হাজার ৬৩৭ কোটি টাকা, এটা বাজেটে ছিল। এইবার উনি করেছেন ৪ হাজার ৪০০ কোটি টাকা সেলস ট্যাক্স বাবদ। স্যার, আপনাকে জানালে ইন্টারেস্টিং লাগবে যে, এই সেলস ট্যাক্সের ব্যাপারটা যদি অন্য রাজ্যের সঙ্গে তুলনা করা যায় তাহলে দেখা যাবে যে মহারাষ্ট্রের মতো রাজ্যে ১৯৯৯-২০০০ সালে যেখানে আমাদের সেলস ট্যাক্স বাবদ ৩,৬৩৭ কোটি টাকা ধরা হয়েছিল, তখন মহারাষ্ট্রে ছিল ৯,৭০০ কোটি টাকা। অর্থাৎ তারা আড়াই গুণ আদায় করছে। সেলস ট্যাক্স হচ্ছে একটা রাজ্যের ইকোনমিক রিপ্রেজেনটেশন, জিনিস কত বিক্রি হচ্ছে তার ওপরে কর আদায় হয়। আর ম্যানুফাকচারের ক্ষেত্রে ম্যানুফাকচার পয়েন্টটা হচ্ছে সেন্ট্রাল এক্সাইজ। আর এখানে যে বিক্রি হচ্ছে তার থেকে যে সেলস ট্যাক্স আদায় হচ্ছে সেটা রাজ্যের। এক্ষেত্রে দেখা যাচ্ছে যে আড়াই গুণ কম আদায় হয়েছে। আগের বছরে যদি এই হয় তাহলে এই বছর আরও কমবে। সেখানে বাজেট এক্সপেন্ডিচার যা ছিল তাতে সেলস ট্যাক্সের ক্ষেত্রে খুবই পিছিয়ে আছে অন্য রাজ্যের থেকে। সুতরাং এটা আরও বাড়ানো দরকার। স্যার, এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, এই রাজ্যে সেলস ট্যাক্স আদায় এত কম হচ্ছে তার দুটি কারণ আছে—একটা হচ্ছে ট্রিমেনডাস কারাপশন ইন সেলস ট্যাক্স ডিপার্টমেন্টে। আপনি যদি বেলেঘাটায় পাজামা-পাঞ্জাবী পড়ে যান সঙ্গে সঙ্গে দালালরা আপনাকে ধরবে ওয়ে বিল চাই। ওয়েবিলের জন্য ট্রান্সপোর্টারদের মিনিমাম রেট হচ্ছে ১০০ টাকা। তারপরে ডিক্লারেশন ফর্ম যদি চান—ডিক্লারেশন ফর্মের ক্ষেত্রে ডিলারদের কাছ থেকে মিনিমাম ১০০ টাকা রেট ধরা হয়। উনি আবার নতুন একটা সিস্টেম করেছেন যে ডিমড অ্যাসেসমেন্ট। এটা অফিসাররা করতে পারেন, এই অ্যাসেসমেন্টের ক্ষেত্রে মিনিমাম

রেট হচ্ছে দেড় হাজার টাকা। এক্ষেত্রে আগে ঘুষ নিলে কোনও অ্যাকশন নেওয়া যায় না এবং ঘুষ নিলে অ্যাকশন নেওয়া যায় না বলে ঘুষ নিয়ে লোকের মধ্যে উইথ ইম্পিউনিটি রয়েছে এবং কনফিডেন্সিয়াল ক্যারেক্টার রিপোর্ট সিনিয়ার অফিসাররা লিখতে পারে না, ওপেন রিপোর্ট দিতে হয়, তার ফলে এই লোকটা যে কোরাপ্ট তাকে ধরবেন তারও ব্যবস্থা নেই। তার ফলে পুরো সেলস ট্যাক্স সিস্টেমটা একটা অসম্ভব কোরাপ্ট সিস্টেম হয়ে দাঁড়িয়েছে এবং যে মেজারস এর জন্য উনি বলেছেন কিছু কিছু মেডারস এর কথা, যে মেজারস এখনও পর্যন্ত নেওয়া হয়েছে যেটা হাফ হার্টেড, তার ফলে এই রাজ্যে সেলস ট্যাক্স টার্গেট ক্রমেই কম হচ্ছে, এই বছরে বলছেন, সেলস ট্যাক্স টার্গেট কালেকশন বেশি হয়েছে। ফ্যাক্ট হচ্ছে, পশ্চিমবাংলায় এখনও সেলস ট্যাক্স ইভিয়েশন ম্যাসিভ, কোরাপশন ম্যাসিভ। লজ-জাঙ্গল অফ ল, উকিলের কাছে যাওয়া ছাড়া লোকে কিছু করতে পারবে না। তার ফলে সেলস ট্যাক্স কালেকশন যেটা সরকারের মেইন সেটা হচ্ছে না সোর্স অফ রেভিনিউ-কালেক্ট। আমি কাল স্ট্যাটুটরি রেজলিউশন দিয়েছি, যে অর্ডিন্যান্স এনে মন্ত্রী স্ট্যাটুটরি রেজলিউশন চেঞ্জ করলেন, বললেন সর্বভারতীয় মুখ্যমন্ত্রীদের সম্মেলনে যে সিদ্ধান্ত সেইগুলি আমাদের আবার অর্ডিনান্স করে অ্যানাল করতে হবে। তাই এই বিল এর সামগ্রিক বিরোধিতা করছি। এবং কনটেস্ট এর যে রোল ব্যাক তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, পশ্চিমবঙ্গ সরকারের অর্থমন্ত্রীর তরফ থেকে গত জানুয়ারি মাসে অর্ডিনান্স ওয়ান-২০০০, ৯৯এ অর্ডিনান্স-৫, ৯৯তে এই ২টি এবারে বিল আকারে আনা হয়েছে এবং অ্যামেন্ডমেন্ট আকারে আনা হয়েছে। এখানে এই বিষয়টি সম্পর্কে অর্থমন্ত্রীর যে বক্তব্য তার মধ্যে থেকে বোঝা যাচ্ছে যে আমাদের দেশে বিভিন্ন রাজ্যে, বিভিন্ন হারে যে সেলস ট্যাক্স এবং যে কর হার আরোপ করা হয় তার অসম অবস্থা তৈরি করা এবং অস্বাস্থ্যকর প্রতিযোগীর মধ্যে বিভিন্ন রাজ্যকে যে পড়তে হয়, এই কারণে এই বিলের স্টেটমেন্ট অফ অবজেক্টস যেটা বলা হয়েছে—

"In course of implementation of the provisions of the West Bengal Sales Tax Act, 1994 (West Bengal Act XLIX of 1994) on the basis of the decision arrived at by different State Governments in the matter of introducing unform floor-rate of sales tax on sales of certain specified items".

সেক্ষেত্রে এই বিলটা এখানে যেটা আনা হয়েছে, যাতে করে সর্বভারতীয় ক্ষেত্রে একটা ফ্লো রেটকে ইউনিফর্ম ওয়েতে চালু করা যায় সেই দিক থেকে বিষয়টা এসেছে। যেহেতু তখন বিধানসভা চালু ছিল না, বিষয়টা যেহেতু বিভিন্ন রাজ্য সরকারের সঙ্গে

ঐক্যবদ্ধমতে করার প্রয়োজন ছিল সেইজন্য আমরা দেখতে পাচ্ছি বিল নম্বর ২ তে যে অ্যামেন্ডমেন্টগুলি করা হয়েছে, সেক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি কতকগুলি বিষয়ে পেমেন্ট অফ ট্যাক্স বেনিফিট তৈরির ক্ষেত্রে কমপাউন্ড রেট যা আমাদের পশ্চিমবাংলায় প্রচলিত আছে বিভিন্ন টার্ন ওভারের ক্ষেত্রে নানান রকমের স্লাব এর ক্ষেত্রে যে পেমেন্ট অফ ট্যাক্স করতে হয় সেক্ষেত্রে একটা লড়াই তৈরির চেষ্টা করা হয়েছে। ১০ লক্ষ টাকার মধ্যে যারা টার্ন ওভার ব্যবসা করেন সেক্ষেত্রে একটা নির্দিষ্ট ছাড়, যেটা আগে ছিল না, সেটা ইন সেকশন ১৭তে, সেটা সেকশন ১৭ ইতে করে ছাড় দেওয়ার চেষ্টা করা হয়েছে। আমরা দেখছি যে শুধু তাই নয়, যেখানে কন্ট্রাক্ট বেসিসে যারা কাজ করেন, যেটা আমাদের মাননীয় বিরোধী দলের পক্ষ থেকে সৌগত রায় মহাশয় বললেন, কন্ট্রাক্ট বেসিসে যারা কাজ করেন তাদের ক্ষেত্রে একটা বাড়তি দেওয়া হয়েছে, একবার ছাড় দেওয়া হয়েছে, এই বিষয়টা ২ ভাগে করা হয়েছিল, প্রথম দিকে যখন অর্ডিনান্স করা হয়েছিল তাতে একটা পারসেন্টেজ ঠিক করা হয়েছিল।

[2-40 — 2-50 p.m.]

পরবর্তীকালে এটাকে বিবেচনা করে, যারা ডাইরেক্টলি ব্যবসা করেন, যারা কমডিটির ডাইরেক্টলি ডিলার, যারা কন্ট্রাক্ট বেসিসে কাজ করছেন তাদের এতখানি বাড়িয়ে দেওয়ার ফলে একটা অসুবিধা হচ্ছিল, পরবর্তীকালে কমিয়ে দেওয়ার সিদ্ধান্তটা যুক্তিপূর্ণ হয়েছে। যদিও এই ব্যাপারে সমালোচনার সম্মুখীন হতে হয়েছে। তিন নম্বর বিষয় হচ্ছে, স্মল স্কেল ইন্ডাস্ট্রি এবং ইন্ডাস্ট্রিয়াল ইউনিট সম্পর্কে যা বলা হয়েছে, যেগুলো সেকশন ৩৯, সেকশন ৩০, ৪১ এবং সেকশন ৪০ এবং ৪৩-এ উল্লিখিত ছিল। বিভিন্ন ধরনের নিউলি সেট আপ ইন্ডাস্ট্রি, এগজিসটিং ইন্ডাস্ট্রির এক্সপান্ডেড, পোর্শান এবং সিক এন্ড ক্লোসড ইন্ডাস্ট্রির ক্ষেত্রে যে সুযোগ-সুবিধা ছিল তার ক্ষেত্রে কতগুলো রেস্ট্রিকশন এবং কতগুলো কন্ডিশন ছিল। যারা এন্ট্রিপ্রেনার তাদের এর ফলে অসুবিধায় পড়ার সম্ভাবনা ছিল। কাজেই এই বিষয়টাতে আমাদের কিছু বলার নেই, এটা সকলের কাছে গ্রহণযোগ্য, এই ক্ষেত্রে কোন অসুবিধা থাকতে পারে না। বিল নম্বর টুতে যেটা আলোচনা হয়েছে তাতে কতগুলো আইটেম, যেটা সৌগত বাবু উল্লেখ করেছেন, যেগুলো এগজেম্পটেড ফ্রম অল ট্যাক্সেস, যেগুলো শিডিউল নম্বর ওয়ান থেকে সিডিউল নম্বর ফোরে সংযোজিত করা হল। শিডিউল নম্বর ফোর হচ্ছে সিঙ্গল পয়েন্ট ট্যাক্স। লিস্ট অফ আইটেমস শিডিউল ওয়ান থেকে শিডিউল ফোরে ট্রান্সফার করা হয়েছে। সেদিক থেকে দেখা যাচ্ছে ইউটেনসিল, কটন ইয়ার্ন, স্লাগ ওয়াকর্স এন্ড প্যারাফিন, ওয়াটার ট্যাক্স, হোসিয়ারি গুডস, বাইসাইকেল. ট্রাইসাইকেল, পোলট্রি ফিডস, লাইফ সেভিংস ড্রাগস ইত্যাদির যে ট্যাক্সেশন রেট সেটাকে লোয়ার ডাউন করা হয়েছে। নট ইন হায়ার ফর্ম। তাদের রিপ্রেজেন্ট করার ক্ষেত্রে

*কিছুটা ডিস্‌অনেস্টি থাকছে। এই কম সময়ের মধ্যে যেহেতু শিডিউল নম্বর ওয়ান এবং শিডিউল নম্বর ফোরের মধ্যে প্যারিটি রক্ষা করা মুশকিল তাই বাজেটে সমস্ত ছাড়* দেওয়া হয়েছে অনেকগুলি বিষয়ে। কেন্দ্রীয় সরকার নিত্য প্রয়োজনীয় দ্রব্য সামগ্রীর উপরে নির্বিচারে ট্যাক্স বাড়িয়ে দিয়েছেন। তখন এখানে শিডিউল নম্বর ফোর, ১৯ নম্বর সিরিয়ালে থার্টি ফাইভ নম্বর অফ আইটেমস ছাড় দেওয়ার চেষ্টা করা হয়েছে। প্রথমে যে বিল আনা হয়েছিল ফাস্ট শিডিউল থেকে ফোর্থ শিডিউলে নিয়ে যাবার জন্য, পরবর্তীকাল সেগুলিকে ব্যাক করিয়ে দেওয়া হয়েছে। অন্য রাজ্যগুলো কি করেন সেটা দেখার বিষয় ছিল, তার জন্য সেই সময় নেওয়া সম্ভব ছিল না। রাজ্যগুলিকে ডিভিসিবিল পুলে যে অ্যাসিস্ট্যান্ট দেওয়ার দরকার ছিল কেন্দ্রীয় সরকার তা দেয়নি। স্মল সেভিংসের রেট অফ ইন্টারেস্ট কমিয়ে দেওয়া হয়েছে, সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স কমিয়ে আজকে ফেডারেল স্ট্রাকচারকে আক্রমণ করা হচ্ছে, বিভিন্ন রাজ্যকে আজকে বাঁচার জন্য লড়াই করতে হচ্ছে। অজস্র প্রতিবন্ধকতার মধ্যে দাঁড়িয়েও পশ্চিমবঙ্গ সরকার সাহসিকতার সঙ্গে বহু ক্ষেত্রে কর ছাড় ঘোষণা করেছে। বিল নম্বর টু এবং থ্রিতে ওয়েস্ট বেঙ্গল সেলস ট্যাক্সে যে সংশোধনী এখানে রাখা হয়েছে এবং বিভিন্ন সেকশনের মধ্যে যেভাবে কন্সিসটেন্সি আনার চেষ্টা করা হয়েছে তাকে পরিপূর্ণভাবে সমর্থন করি এবং বিরোধীরা যেভাবে কনফিউস করার চেষ্টা করছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF THE REPORT

### 65th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 65th Report of the Business Advisory Committee. The Committee met in my chamber today & recommended the following :—

**Revised Programme of Business for the 23rd March, 2000 and Programme of Business from the 27th to the 31st March, 2000.**

| | | |
|---|---|---|
| 23.03.2000, Thursday | (i) The West Bengal Sales Tax (Amendment) Bill, 2000 (introduction, Consideration & Passing)... | 1/2 hr. |
| | (ii) The West Bengal Sales Tax (Second Amendment) Bill, 2000 (introduction, Consideration & Passing)... | 1/2 hr. |
| | (iii) The Bengal Legislative Assembly | |

| | | |
|---|---|---|
| | (Member's Emoluments) (Amendment) Bill, 2000 (introduction, Consideration & Passing)... | 1/2 hr. |
| | (iv) Government Resolution on Formation of Paschimanchal Unnayan Parsad— Notice given by **Shri Prabodh Chandra Sinha** ... | 1 hr. |
| 27.03.2000, Monday | (i) Presentation of Supplementary Estimates for the year 1999-2000 | |
| | (ii) General Discussion on Budget ... | 5 hrs. |
| 28,03.2000, | (i) General Discussion on Budget ... | 5 hrs. |
| Tuesday | (ii) Motion for Vote on Account | |
| | (iii) Motion for Demand for Grants of all Departments | |
| 30.03.2000, Thursday | (i) Discussion and Voting on Demands for Supplementary Grants for the year 1999-2000 ... | 2 hrs. |
| | (ii) The West Bengal Finance Bill, 2000 (introduction, Consideration & Passing)... | 1 hr. |
| | (iii) Government Resolution on Formation of Uttar Banga Unnayan Parsad— Notice Given by **Shri Prabodh Chandra Sinha** ... | 1 hr. |
| 31.03.2000, Friday | (i) The West Bengal Appropriation Bill, 2000 (introduction, Consideration & Passing)... | 2 hrs. |

(ii) The West Bengal Appropriation
(Vote on Account) Bill, 2000
(introduction, Consideration & Passing)... 1/2 hr.

(iii) The West Bengal Prohibition of Ragging
in Educational Institutions Bill, 2000
(introduction, Consideration & Passing)... 1 hr.

**N.B.—** (i) Programme of Business for the 24th March, 2000 will remain unchanged.

(ii) There will be no sitting of the House of Wednes day, the 29th March, 2000.

Now I request the Hon'ble Minister-in-charge of Parliamentary Affairs Department to please move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha** : sir, I beg to move that the 65th Report of the Business Advisory Committee, as presented in the House, be adopted.

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনি যেটা বললেন যে, বিজনেস অ্যাডভাইজারি কমিটিতে গৃহীত হয়েছে, সেখানে আমিও ছিলাম। কিন্তু আমি মনেকরি যে, হাউসে রেকর্ড করা দরকার যে, আজকে হাউসের অর্ডার পেপার এ মাননীয় মন্ত্রী প্রবোধচন্দ্র সিন্হার নামে দুটো রেজলিউশন ছিল—উত্তরাঞ্চল উন্নয়ন পরিষদ তৈরি করা এবং পশ্চিমাঞ্চল তৈরি করা। উত্তরাঞ্চল উন্নয়ন পরিষদ তৈরি করাটা আজকের তারিখ থেকে নিয়ে ৩০ তারিখে স্থানান্তরিত করে দেওয়া হয়েছে। এখানের উত্তরবঙ্গের সদস্যরা বলেছিলেন—তারা অংশগ্রহণ করতে চান। তারা এতে আহত হয়েছে। কিন্তু আমার মনে হয় এরপরে যদি সরকারের অসুবিধা থাকে, তাহলে আগে থেকে প্রিন্ট না করে বিজনেসে যেন না দেখান, তাহলে ভাল হয়। তাহলে মেম্বাররা সেইমত তৈরি হয়ে আসতে পারেন। হাউসে আসার পরে, বিজনেস অ্যাডভাইজারি কমিটিতে গৃহীত হওয়ার পরে—সরকার প্রয়োজন মতো পরিবর্তন করতে পারেন, কিন্তু মেম্বারদের কথা একবার ভাবতে পারেন, উত্তরবঙ্গের সদস্যরা এতে অংশগ্রহণ করতে আগ্রহী ছিলেন, তাদের এখন ৩০ তারিখ পর্যন্ত অপেক্ষা করতে হবে। কিন্তু এটা যখন বিজনেস অ্যাডভাইজারি কমিটিতে পাস

করা হয়েছে, তাই আমি কিছু বলছি না। কিন্তু এই ধরনের ঘটনা যাতে না ঘটে তারজন্য হাউসে নথিভুক্ত করার জন্য আবেদন রাখছি।

**মিঃ স্পিকার :** এটা ঠিক যে শেষ সময়ে প্রেগ্রামের পরিবর্তন হল। এতে কিছু কিছু মেম্বারের অসুবিধা হতে পারে। কারণ তাদের অন্যান্য প্রোগ্রাম থাকে। ডিবেটে অংশগ্রহণ করবেন বলে তারা নির্দিষ্ট দিনে প্রোগ্রাম করে থাকেন। কিন্তু সরকারের অসুবিধা থাকতে পারে। অনেক সময় সরকার রিকোয়েস্ট করতে পারেন যে, চেঞ্জ অফ ডেটের জন্য। উইথড্রয়াল অফ ডিলস ইত্যাদি হয়। এতে কোনও অসুবিধা নেই। এইজন্য গভর্নমেন্টকে বার বার বলি যে, এইসব যে প্রোগ্রাম আছে, সেটা মেনটেন করা উচিত। তবে এই পরিবর্তনের সম্ভাবনা একেবারে রুল আউট হয়ে যায়নি। এটা হতে পারে। দে মে হ্যাভ টু চেঞ্জ। তবে এটা খুব কমই হয়েছে। প্রায়ই হয় না। মাঝে মাঝে অসুবিধা হতে পারে। তাই আমি বিজনেস অ্যাডভাইজারি কমিটির কাছে অ্যাপিল করেছিলাম যে, এটা মেনে নেওয়াই উচিত। এটা রুলসের বাইরে নয়। এটা রুলসের মধ্যে আছে। গভর্নমেন্ট এটা করতে পারে। এটা মেনে নেওয়ার কথাই বলি। সবাই মেনে নিয়েছিল। কিছু কিছু মেম্বার জানতে পেরে ওয়াক আউট করেছেন। তবে এটা বড় কথা নয়। এটা মেনে নেওয়াই উচিত। তাই আমি কার্য উপদেষ্টা কমিটির ৬৫তম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে, তা গ্রহণের জন্য সভায় উত্থাপন করছি।

The motion of Shri Prabodh Chandra Sinha that the 65th Report of the Business Advisory Committee as prestented in the House, be adopted, was then put and agreed to.

[2-50 — 3-00 p.m.]

**শ্রী অমর চৌধুরি :** এটা তো ঠিকই যে অর্ডিন্যান্স এনেছেন। এটা বিভিন্ন রাজ্যের সর্বভারতীয় স্তরে অর্থমন্ত্রীদের মিটিং-এর পরিপ্রেক্ষিতে, সারা ভারতবর্ষের কর সমীকরণের চিন্তা করে, এটা করা হয়েছে। সেজন্য তিনি সঙ্গে সঙ্গে পদক্ষেপ নিয়েছিলেন, অর্ডিন্যান্স করতে বাধ্য হয়েছিলেন। কিছু পরিপ্রেক্ষিতে পরিবর্তিত পরিস্থিতিতে সংশোধন করতে হয়। সেই অর্ডিন্যান্স করতে হল। সমস্ত পরিপ্রেক্ষিতে দাঁড়িয়ে আমাদের ভাবতে হবে। আজকে যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে এটা প্রাসঙ্গিক। মাননীয় সৌগত রায় বিরোধিতা করেছেন। তাঁর মতো একজন পার্লামেন্টারিয়ান এর পক্ষে এটা করা সমীচীন বলে আমি মনে করি না। এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল সেলস ট্যাক্স অ্যামেন্ডমেন্ট বিল দু হাজার এবং ওয়েস্ট বেঙ্গল সেলস ট্যাক্স সেকেন্ড অ্যামেন্ডমেন্ট

বিল ২০০০ এর সমর্থন করছি এবং বিরোধী দলের মাননীয় সদস্য শ্রী সৌগত রায় যে বক্তব্য রেখেছেন তার বিরোধিতা করে আমার সংক্ষিপ্ত বক্তব্য রাখছি। প্রথমে প্রেক্ষিতটা বলা উচিত। যখন সূত্রপাত। ১৯৯৪ সালে মুখ্যমন্ত্রীদের একটা সম্মেলন হয়েছিল দিল্লিতে। সেই মুখ্যমন্ত্রীদের সম্মেলনে বলা হয়েছে যে বিভিন্ন রাজ্যের মধ্যে কর হার নিয়ে একটা যুদ্ধের মতো শুরু হয়ে গিয়েছে। কোনও একটা রাজ্য হয়ত এইরকম করলেন কোনও একটা পণ্যের উপর কর আছে ৮ শতাংশ। সেই রাজ্য মনে করল অন্য রাজ্যের ব্যবসা তার রাজ্যে আকর্ষণ করার জন্য ৮ থেকে ৬ শতাংশে দেবে। যে মুহুর্তে সেই রাজ্য করল সঙ্গে সঙ্গে পাশের যে রাজ্য সে কিন্তু একইভাবে পাশের রাজ্যটি ৬ শতাংশ নামিয়ে আনলেন। যে মুহুর্তে ৬ শতাংশে নামিয়ে আনলেন, প্রথম রাজ্যটি ৪ শতাংশে নামিয়ে আনতে বাধ্য হলেন। সামগ্রিকভাবে রাজস্ব আদায় ক্ষতিগ্রস্থ হয়েছে। এর সঙ্গে যুক্ত হয়েছে, যুক্ত হয়েছে ইতিবাচক ভাবে বিভিন্ন রাজ্যে শিল্পে উৎসাহ দান প্রকল্প। শিল্পে উৎসাহ দান প্রকল্প দিয়ে শুরু করেছেন বিক্রয় কর ছাড়। অর্থাৎ বিক্রয় করের যে আদায় সেটাকে কিছু পরে করতে হবে। এই মাধ্যম তাতে গিয়ে হত তো শুরু করলেন, ৮ বছর পর্যন্ত ছাড় দেবেন সেটা ১০ বছর করলেন। আরেকটা রাজ্য ১২ বছর করলেন। কোন রাজ্য ২০ বছর ছাড়ের প্রক্রিয়াতে চলে গেছেন। শুধু বিক্রয় এর হারের যুদ্ধ, তার সংশ্লিষ্ট শিল্পে উৎসাহ দান প্রকল্প একটা যুদ্ধ। স্যার, রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়া তাঁদের প্রতিবেদনে বলেছেন এতে কোন শিল্পোৎপাদন এর কারণ হবে বলে কেউ মনে করছে না। এখন রাজ্যের অর্থমন্ত্রীদের নিয়ে কমিটি করা হয়েছে, তাড়াহুড়ো করে নয়, অনেক দিন ধরে কাজ করেন। শুধু দুটো কাজ হচ্ছে। সমস্ত পণ্য শ্রেণীতে ভাগ করা হবে। একেবারে অত্যাবশ্যকীয় বিষয়গুলো শূণ্য হারে হবে, আবশ্যিকের মাধ্যম সীমা হবে ৪ শতাংশ, সাধারণ সামগ্রীর করের নিম্ন সীমা হবে ৮ শতাংশ, বিলাস পণ্য ১২ শতাংশ। দুটো বিশেষ হার হবে। ১ শতাংশ, সোনা—বুলিয়েন ফর্মে। ২০ শতাংশ যার ভোগ আমরা নিয়ন্ত্রণ করতে চাই, মদ ইত্যাদি।

উনি বললেন এটা অর্থমন্ত্রী তাড়াতাড়ি করেছেন। অর্থমন্ত্রী নয়, সমস্ত রাজ্যে ওই কমিটি নির্দেশ দেয় অর্থ-সচিব এবং বিক্রয়-কর আধিকারিক যিনি তাঁরা বসে ২৫টি রাজ্যের, কেন্দ্র-শাসিত অঞ্চলের কোন কোনগুলির ক্ষেত্রে কি কি নিম্নসীমা ধার্য হবে সেটা ঠিক হয়। বস্তুত ২০৫টি পণ্যের ক্ষেত্রে, বাকিগুলি আন্তঃ বাণিজ্যে সেটা খুব গুরুত্বপূর্ণ বলে মনে করা হয়। সমস্ত রাজ্যকে এটা তখন বন্টন করা হয় যে তাদের মত কি ইত্যাদি। তার পর একটা সর্বসম্মত রিপোর্ট—সেই সভায় আমাকে মাঝে মাঝে সভাপতিত্ব করতে হয়েছে—সেটা ১৯৯৫ সালে আমরা দাখিল করি। এটা বারবার দেরি হচ্ছে এবং সেই পরিপ্রেক্ষিতে গত নভেম্বর মাসে মুখ্যমন্ত্রীদের সম্মেলনে—এর মাঝে মুখ্যমন্ত্রীদেরও একটা কমিটি হয় এবং আমাদের মুখ্যমন্ত্রী তার সভাপতি ছিলেন—১৯৯৯ সালের নভেম্বর

মাসে সর্বসম্মতিক্রমে সিদ্ধান্ত হয় যে এটা বারে বারে ফেলে রেখে কোনও লাভ হচ্ছে না যদি হয় এটা আমরা করি অথবা করব না। তখন দিনটি স্থির হয় যে ১লা জানুয়ারি ২০০০ সাল থেকেই এটা আমরা রাজ্যরা নিজেরা ঠিক করছি এটা আমরা গ্রহণ করলাম। এটা তো কেউ চাপিয়ে দিতে পারেন না, কারণ রাজে তালিকাভূক্ত বিষয়ের মধ্যে যে করগুলি বসে তার সার্বভৌম ক্ষমতা রাজ্যের, কিন্তু মুখ্যমন্ত্রী স্তরে এই সিদ্ধান্ত গৃহীত হয় এবং এই সিদ্ধান্তও গৃহীত হয় ওই দিন থেকে বিক্রয় করের সঙ্গে যুক্ত যে উৎসাহ্ দান প্রকল্প এগুলি কিন্তু সেই দিন থেকে আর চালু থাকবে না। ছাড় দেওয়া হয় যেটা উত্তর-পূর্ব ভারতবর্ষের কয়েকটা পিছিয়ে পড়া রাজ্য সেগুলির ক্ষেত্রে কিছু কিছু ছাড় দেওয়া হয় এবং সেটা সর্ব সম্মতিক্রমেই হয়। যেই মুহূর্তে হয়ে গেল তখন আমরা ফিরে এলাম। এরকমও বলা হয়েছিল কেউ যদি এর ব্যতিক্রমও কিছু করেন তখন রাজ্যবা যেহেতু একাদশ অর্থ-কমিশন তার মতামত চূড়ান্ত করছে তার কাছে লিখবেন যে এই রাজ্য এই কাজ করে অন্য রাজ্যকে ক্ষতিগ্রস্থ করেছে, সুতরাং তার জন্য যেন পদক্ষেপ নেওয়া হয়। এই পরিপ্রেক্ষিতে ১লা জানুয়ারির ২০০০ সালের আগে আমাদের কতগুলি সিদ্ধান্ত নিতেই হচ্ছে এবং সেই সময় বিধানসভা চলছে না, তাই প্রথম অর্ডিন্যান্সে আমি ব্যাখ্যা দিলাম সেখানে কি কি করতে হল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভাকে জানাচ্ছি এবং বিশেষ করে সৌগতবাবুকে জানাচ্ছি এই যে পণ্যসামগ্রী এর মধ্যে ৬২টি পণ্য সামগ্রী তখনই আমাদের যা হারের স্তর একেবারে নিম্ন সীমা তার সমান সমান ছিল। এতেও কোন সমস্যা নেই, কিন্তু ৭২টি এর উপরে ছিল এবং উপরে যেগুলি আছে সেখানে কিন্তু রাজ্যের অধিকার। তাকে নামাবে কি নামাবে না সেটা ২০০০ সালের ১লা জানুয়ারি শুরু করার কোন বাধ্যবাধকতা ছিল না। যেটা ছিল সেটা হচ্ছে ৬৮টি পণ্য সামগ্রীর একেবারে পাটিগনিতের নিয়ম মেনে যে পণ্য সামগ্রীর কথা বলা হয়েছে—এখন ভাঙ্গা ভাঙ্গা অবস্থায় আছে, সেটার কথা মনে রেখেই বলছি—৬৮টি হারের কমেই আছে আমরা দেখলাম। কিন্তু আমাদের তুলতেই হবে, তাই ১লা জানুয়ারি মধ্যে তাই ৬৮টি পণ্যকে তোলা হল। এটা তুলতে গিয়ে দেখা গেল কতগুলির ক্ষেত্রে আমাদের একেবারে কর মুক্ত হয়েছিল যে যে পণ্য সেগুলিকে তুলতে হল, তার মধ্যে বিশেষ করে হোসিয়ারি শিল্পে উৎপাদিত পণ্য এবং সেখানে ব্যবহৃত উপকরণ সুতো এই সমস্তগুলি তুলতে হল। আমরা মিষ্টান্ন এবং শুকনো খাবার উভয়ের উপর কর ছিল না, সেটাকে তুলতে হল ৪ পারসেন্টে। এর মধ্যে একটা কথা একটু বলে রাখা ভাল বিশেষ করে মোটরযানের উপর আমরা ৫ পারসেন্টে যে নামিয়ে ছিলাম এবং তার মধ্যে সারচার্জ এবং অ্যাডিশনাল সারচার্জ ছিল ৫.৭৫। ১২ পারসেন্ট সমস্ত রাজ্যের জন্য ধার্য হয়েছে আমাদেরও তুলতে হল। এটা তোলার জন্য আপনার স্মরণ থাকবে প্রথম অর্ডিন্যান্স আরেকটা কত আছে সেটা লক্ষ্য করবেন, সঙ্গত কারণে আপনিও লক্ষ্য করেছেন যে

উৎসাহ দান প্রকল্পগুলি ছিল সেটা ওই দিন থেকে আর চালু থাকবে না সেটা বলতে হল এবং বলতে হল কোন কোনগুলি এখনও তার সুবিধা পাবে। ৩০শে ডিসেম্বরের আগে নিজেকে রেজিস্টার করেছেন তারা এবং করলে তাদের ২ বছরের মধ্যে উৎপাদন শুরু করতে হবে এই সম্বলিত একটা ক্লজও আছে এটা বলার পরে বিভিন্ন মহল থেকে সঠিক ভাবেই আমাদের রাজ্যে যারা হোসিয়ারি শিল্পের সঙ্গে যুক্ত তারা বলতে শুরু করলেন এটা আমরা পারব না। যারা মিষ্টান্ন উৎপাদন করেন তারাও বললেন আমরা পারব না। আপনি যেহেতু ওয়ার্কস কন্ডাক্টের কথা বললেন এটা সরকার দেয় আবার একই ভাবে সরকারের আয়ও হয় আবার ব্যয়ও হয়ে যায়। ওই দামের মধ্যে ঢুকে যায় বলে।

[3-00 — 3-10 p.m.]

ঐ দামের মধ্যে ঢুকে যায় বলে, সেটা অবশ্য আমাদের কাছে কোন রিপ্রেজেন্টেশন আসেনি। আপনি যেটা বললেন, পাইয়ে দিলাম, কিন্তু আমার কাছে আসেনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তার পর একটা সভা ঠিক ১লা জানুয়ারির পরে তৃতীয় সপ্তাহের প্রথম দিকে, রাজ্যের অর্থমন্ত্রীদের নিয়ে একটা কমিটি করা হয়েছে। আমাকে সেটাকে দেখতে হয়। তাতে আমরা মিটিং ডেকে আলোচনা করি কার কি সমস্যা হয়েছে। কারণ, অনেক চিঠিপত্র আসতে শুরু করে দেয় এবং আমি বলি আমাদের রাজ্যে কিন্তু মূল ২।৩টে বিষয় আছে, সেগুলো লিপিবদ্ধ হয়ে আছে। একটা হচ্ছে হোসিয়ারি ক্ষেত্রে, আরেকটা মিষ্টান্নের ক্ষেত্রে এবং পাউরুটির ক্ষেত্রেও একটা সমস্যা দেখা দিয়েছে। আর, এগ্রিকালচারাল ইমপ্লিমেন্টসের ক্ষেত্রে কথা মূলত পাঞ্জাব তোলে। আর, ওয়ার্কস কন্ট্রাক্টর কিন্তু অন্য, ভিন্ন ভিন্ন রাজ্য থেকে আসে। এই আলোচনায় মাননীয় অধ্যক্ষ মহাশয় হোসিয়ারির ক্ষেত্রে আমি যুক্তি দিই, এখানে মূলত দুটো রাজ্য যুক্ত। পশ্চিমবাংলা এবং তামিলনাড়ু। আমরা যদি উভয়ে মিলে একটা জায়গায় আসি তাহলে তো কেউ কারও বাণিজ্য নষ্ট করছি না। লিপিবদ্ধ হয় তামিলনাড়ু বলে, আমরা পশ্চিমবাংলার প্রস্তাব মেনে নিচ্ছি। মেনে নেওয়ার পরে একটা ছোট ভাগ ছিল আবার। কটন ইয়ার্ন। তারা শুধু হ্যাংকি ইয়ার্ন পর্যন্ত মেনে ছিলেন। বাকিটা মানেননি। সেই ভাবে লিপিবদ্ধ হয়ে আছে এবং এগ্রিকালচারাল ইমপ্লিমেন্টসের ক্ষেত্রে বলে রাখি কৃষিতে উৎপাদন উপকরণ যেগুলো, বিদ্যুৎ পরিচালিত নয়, সেগুলো শুধু ছাড়ার সিদ্ধান্ত হয়, বিদ্যুৎ পরিচালিত গুলো নয়। সেগুলোকে রাখা হয়। তাই ব্যাক অ্যান্ড ফোর্থ নয়, ঐ সিদ্ধান্তে প্রায় আট ঘন্টার সভা করে সর্ব-সম্মতিক্রমে লিপিবদ্ধ হয়। তখন, যখন আমরা ফিরে আসি, তখন আমার মনে হয় বিধানসভায় এই রেহাই অন্তত আমরা দিতে পারি। এই রেহাই দেবার জন্য দুটো অর্ডিনেন্স তাতে আরও প্রায় রেহাই পেয়ে যায় ১২।১৩টি মতো অতিরিক্ত পণ্য। সেই

রেহাই দেবার সময় আমি এটাও বলি সারচার্জ, অ্যাডিশনাল সারচার্জের উপর তো কোনও সর্বভারতীয় সিদ্ধান্ত নেয়। কিন্তু যেগুলো যেগুলো বৃদ্ধি করা হয়েছে তাদের সার-চার্জ, অ্যাডিশনাল সারচার্জ তুলে দিই। আরেকটা হচ্ছে মোটর যান। মোটর যানের ক্ষেত্রে যখন আমরা গিয়েছিলাম সেই সময় তিনটি রাজ্যে নির্বাচন ঘোষণা করা হয়েছে। বিহার, ওড়িষ্যা ও হরিয়ানা। বিহার এবং ওড়িষ্যার জন্য আমাদের অসুবিধা হল। ওরা কোন আইন বদলাতে পারছেন না। ওদের ওখানে ৫।৪ শতাংশ। আমরা ১২ করে দিয়েছি। হরিয়ানার জন্য ক্ষতিগ্রস্থ হচ্ছে উত্তরপ্রদেশ, পাঞ্জাব, চন্ডিগড়। তারা বললেন, এই নির্বাচন পর্যন্ত অন্তত অপেক্ষা করা হোক। ঐ সিদ্ধান্ত হয়। তাই এই সময় যার যা রেট ছিল মোটর যানে তাতে ফিরে যাওয়ার অনুমতি দেওয়া হয় সর্বসম্মতিভাবে। তাই আমরা ফিরে এসে এই এইগুলো লাগু করি। আপনি যেটা বললেন,—কেন এই ব্যাক অ্যান্ড ফোর্থ মুভমেন্ট? সেটা এই কারণে,—সেটাও খুব জটিল। এর মধ্যে যে একটা মত এসেছে এবং আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি, এর মধ্যে তো কোনও বাধ্য-বাধকতা ছিল না শুধু পারস্পরিক বোঝাপড়াতে ২৫টি রাজ্য এটা মেনে নিলেন। শুধু মেনে নিলেন তাই নয় ঠিক একই ধরনের অর্ডিনেন্স প্রত্যেকে লাগু করে দিলেন। যদি কারও এ ব্যাপারে কৌতুহল থাকে দেখাতে পারি। দুর্ভাগ্যবশত যারা দেরি করলেন তারা হলেন কেন্দ্র শাসিত অঞ্চল। কেন্দ্রীয় সরকারের অধীনে যারা তারা সবচেয়ে বেশি দেরি করতে শুরু করলেন। এই নিয়ে অনেক ক্ষোভ বিক্ষোভ, বিশেষ করে চন্ডিগড় না করার জন্য আশপাশের রাজ্য, সিলেবাস না করার জন্য মহারাষ্ট্র ইত্যাদি. পন্ডিচেরি না করার জন্য তামিলনাড়ু, ওড়িষ্যা—এত বড় কাহিনী। তার মধ্যে আমি যাচ্ছি না। তার পর যেটা দাঁড়াল, এই যে ২০৯-টি শূন্য ছিল তাদের ক্ষেত্রে আমরা দেখলাম আমাদের রাজ্য একেবারে উপরে আছে, মাত্র ৫৯-টি পণ্য, বাকিগুলো সব সমান স্তরে চলে এসেছে। এটার কিন্তু জায়গা হচ্ছে বাজেট। বাজেটের ক্ষেত্রে লক্ষ্য করবেন ৫৯-টার মধ্যে ৩৬-টাকে আমরা বলছি সমান হারে নিয়ে এসেছি। বাকি থাকল ২৩-টি। ঐ ২৩-টার হার কমিয়ে কমিয়ে নিয়ে আসা হয়েছে নিম্ন-সীমার কাছে। তাই ঐ ২০৯-টার মধ্যে কার্যত ৯০ শতাংশ সমান সমান কিম্বা একেবারে উপরে অথবা খুব অল্প উপরে আছে। এটা নিয়ে গোটা দেশে বিচার হয়। আমি নম্রতার সঙ্গে বলছি, সবচেয়ে বিক্রয় করের দিক থেকে আকর্ষণীয় যে বিন্যাস করা হল সেটা বোধ হয় পশ্চিমবাংলায়। এটা করার পরে, আমি এটা উল্লেখ করেছি, নতুন উৎসাহ-দান প্রকল্পে আমার চিন্তা-ভাবনা বিক্রয় করকে বাদ দিয়ে সেটা পরে আমাদের ফর্মুলেশনে যাবে, কিন্তু এর মধ্যে আবার বিহার, ওড়িষ্যা ১২ শতাংশে ফিরে গেল, হরিয়ানা ফিরে গেল মোটর যানে। তাই আমাকে আবার ফিরে যেতে হল ১২ শতাংশে।

আমার তো আর কোনও যুক্তি নেই। এই নিয়ে গোটা বৃত্তটি শেষ হল। আর

আপনি তার পরে একটা প্রশ্ন রেখেছেন যে, বিক্রয় করের আদায় যথেষ্ঠ বাড়ছে না বলে সেখানে কর ফাঁকি কি করে রোধ করা যায়। এটা অবশ্য আজকে আলোচ্য নয়। পরে আমি সাধারণ বাজেটে বলব বা ফিনান্স বিলে বলব। তবু বলে রাখছি ১৯৮৭-৮৮ সালে আমাদের রাজ্যে বিক্রয় কর আদায় ছিল সাতশো কোটি টাকার একটু বেশি। সেটা আমরা বৃদ্ধি করতে করতে এই ক'বছরে প্রায় ৩ হাজার ৬০০ কোটি টাকাকে অতিক্রম করেছি। বিক্রয় করের বৃদ্ধির হার ইদানিং কালে মহারাষ্ট্রের চেয়ে অনেক অনেক বেশি পশ্চিমবাংলায়। তবে আমাদের আরও অনেক কাজ বাকি আছে। আমি শুধু রূপরেখাটা বলছি। এই কর ফাঁকি রোধ করার দিক থেকে একটি হচ্ছে বিক্রয় করের হার কমানো, কর দেওয়ার প্রবণতাটা যাতে বাড়ে সেটা একটা, আর আমরা কোন কোন জায়গাগুলো ধরছি—একটা হচ্ছে ক্যাশমেমোর জায়গা, আরেকটা হচ্ছে গুদামের জায়গা, আরেকটা হচ্ছে যেখানে মাল প্রবেশ করছে তার জায়গা। মাল প্রবেশ করার প্রত্যেকটি গুরুত্বপূর্ণ চেক পোস্টের সঙ্গে মূল বিক্রয়, আমাদের বিক্রয় করের যে অধিকার আর কোনও রাজ্যে নেই। ভিস্যাট দিয়ে যুক্ত হয়ে গেছে। বস্তুত আমরা এই চিন্তা-ভাবনার মধ্যে প্রবেশ করেছি। পরীক্ষামূলকভাবে যে ট্রাকগুলো প্রবেশ করছে তার উপর একটা যন্ত্র বসিয়ে দেবে, তার মুভমেন্ট কোথায় হচ্ছে আমরা কিন্তু আমাদের র‍্যাডারে পেয়ে যাব জি.আই.এস. ম্যাপিং কোডে। আপনি জানেন তো জি.আই.এস. ম্যাপিং কি? আমাদের কলকাতা পুরসভা এবং হাওড়ার প্রত্যেকটি ওয়ার্ডে কটা গুদাম কোথায় আছে, মূল গুদামগুলো, অন্য গুদাম আমরা লিপিবদ্ধ করেছি। সেখানে আমরা প্রবেশ করব। আর তার সঙ্গে দোকানের স্টক ভেরিফিকেশন এবং ক্যাশ বক্স মিলিয়ে আমরা এই ফাঁকি যেখানে যেখানে হচ্ছে সেটা আমরা ধরতে বদ্ধপরিকর। আমরা প্রত্যেকটা বণিক সভাকে যেটা বলি, আপনার মাধ্যমে এবং আপনার এলাকায় মানুষকে জানাচ্ছি, হাউসকে জানাচ্ছি যদি কোথাও বিক্রয় কর দেওয়ার ক্ষেত্রে কোনও ফাঁকি বা কোনও অসাধু প্রক্রিয়া কেউ নিচ্ছেন তা হলে সেটা নির্ভয়ে দয়া করে আমাদের জানান। আমি ব্যবসায়ীদের বলি, যদি আপনাদের মনের মধ্যে কোথাও ভয় থাকে, আপনি এই ভাষায় জানাবেন—অমুক অফিসে অমুক দিনে অমুক জায়গায় সরকারের নির্ধারিত যে নীতি সেটা এই কাউন্টারে লঙ্ঘিত হয়েছে। আমাদের কাছে খবর দিন। আপনাকে কিছু করতে হবে না। আমরা বলি ট্রেড অ্যাশোসিয়েশনকে—ট্রেড অ্যাশোসিয়েশনের প্যাডে জানান যাতে কোনও ব্যক্তিগত ব্যবসায়ী কোনও ভয় না পান, এটা আমার দায়িত্ব যে, যে চিঠিগুলো আসছে তার পরে কি পদক্ষেপ নিচ্ছি। আমাদের জানান। আমি কর ফাঁকি রোধে একেবারে বদ্ধপরিকর। এই কতগুলো কথা বলে আমি এই দুটি অর্ডিন্যান্স কেন আনতে হয়েছিল এবং তার যে বিল সেই বিলের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**The West Bengal Sales Tax (Amendment) Bill, 2000.**

The motion of Saugata Roy that this House disapproves the West Bengal Sales Tax (Amendment) Ordinance, 2000 (Ordinance No. 1 of 2000) was then put and lost.

The motion of Dr. Ashim Kumar Dasgupta that the West Bengal Sales Tax (Amendment) Bill, 2000 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 10 and Preamble**

The question that Clauses 1 to 10 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta** : Mr. Speaker Sir, I beg to move that the West Bengal Sales Tax (Amendment) Bill, 2000 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**West Bengal Sales Tax (Second Amendment) Bill, 2000.**

The motion of Shri Saugata Roy that this House disapproves the West Bengal Sales Tax (Second Amendment) Ordinance, 2000 (Ordinance No. V of 1999) was then put and lost.

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that the West Bengal Sales Tax (Second Amendment) Bill, 2000 be taken into consideration.

**Clauses 1 to 9 and Preamble**

The question that Clauses 1 to 9 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

[3-10 — 3-20 p.m.]

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that the West

Bengal Sales Tax (Second Amendment) Bill, 2000, as settled in the Assembly be passed.

The Bill was then put and agreed to.

**The Bengal Legislative Assembly (Member's Emoluments) (Amendment) Bill, 2000.**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to introduce the West Bengal Legislative Assembly (Member's Emoluments) (Amendment) Bill, 2000.

**(Secretary then read the Title of the Bill).**

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী যে বিলটা এনেছেন সেটার উদ্দেশ্য খুবই সীমিত—মেম্বাররা বই এবং পত্রিকা কেনার জন্য ২০০০ টাকা করে পাবে। এ ছাড়া আগে সব জায়গায় ট্রেনের টিকিটের ক্ষেত্রে ফার্স্ট ক্লাস ফেয়ার লেখা থাকত। এখন ডি.এ. দেওয়ার ক্ষেত্রে ফার্স্ট ক্লাস ফেয়ারের জায়গায় এয়ার কন্ডিশনড টু টায়ার ক্লাস ফেয়ার, এটা সাবস্টিটিউট হবে। এটার ব্যাপারে কারও কোন আপত্তি করার কিছু থাকতে পারে না। আমরা সব সময় চাই যে মেম্বাররা ভালভাবে কাজ করার জন্য যথেষ্ট ভাতা পান এবং ভাতা বাড়ানোর দিকে এটা একটা ইতিবাচক পদক্ষেপ, কোন সন্দেহ নেই। কিন্তু আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, উনি কমিটি অব এন্টাইটেলমেন্ট-এর এইটথ রিপোর্টের কথা উল্লেখ করেছেন। এখানে অর্থমন্ত্রী মহাশয়ও রয়েছেন, আমি তাঁরও দৃষ্টি আকর্ষণ করছি। ঐ কমিটির এইটথ রিপোর্টে বলা হয়েছিল যে, টেলিফোন কল বাবদ সদস্যদের দেয় টাকা হাজার টাকা থেকে বাড়িয়ে ১৫০০ টাকা করা হবে। দ্বিতীয়ত ২০০০ টাকা করে লাম্পসাম দেওয়া হবে। টেলিফোন কল অলরেডি আলাদা নোটিফিকেশন করে বাড়ানো হয়ে গেছে। তারপর ওখানে বলা হয়েছিল, মেম্বারদের কার পার্কিং ফিস থেকে একজেম্পট করা হবে। সেটার আলাদা নোটিফিকেশন ইস্যু হয়েছে। আর একটা বলা হয়েছিল যে, প্রত্যেক মেম্বারকে একজন করে সি.এ. দেওয়া হবে। অর্থাৎ সি.এ. বাবদ প্রত্যেক মেম্বারকে ২০০০ টাকা করে দেওয়া হবে। অথচ এই বিলে এন্টাইটেলমেন্ট কমিটির উল্লেখ করা হয়েছে, কিন্তু তাদের রেকমেন্ডেশনের একটা মাত্র অংশের ওপর বিলটা আনা হয়েছে। অবশ্য এটা আমি অস্বীকার করি না যে, গত কয়েক বছরে মেম্বারদের ভাতা ইত্যাদি আগের চেয়ে ভাল হয়নি। নিশ্চয়ই ভাল হয়েছে। এই বিলের দ্বারা শুধু মেম্বাররাই নয়, মন্ত্রীরা, লিডার অব দি অপোজিশন, পার্লামেন্টরি সেক্রেটারি, চিফ হুইপ, সবাই সুবিধা পাবেন। এই টাকা বাড়লে সকলেরই সুবিধা

বাড়বে—প্রবোধবাবু, অসীমবাবু, অনিলবাবু, স্পিকার সাহেব, সবার সুবিধা হবে। এতে আপত্তির কিছু নেই। তথাপি আমি অর্থমন্ত্রীকে বলব, তিনি একটু শুনবেন—মেম্বারদের অবস্থা নিশ্চয়ই আগের চেয়ে ভাল হয়েছে। কিন্তু এন্টাইটেলমেন্ট কমিটির একটা রেকমেন্ডেশন ছিল—মেম্বারদের সি.এ. দেওয়া হবে—২০০০ টাকা করে। সেটা এই বিলে আসেনি। মাননীয় অর্থমন্ত্রী, আপনি সব সময় খবর নিতে পারেন না। আপনার জ্ঞাতার্থে আমি জানাচ্ছি, আমাদের কমিটি রিসেন্টলি মহারাষ্ট্রে গিয়েছিল।

মহারাষ্ট্রের এম.এল.এ.-রা কি সুবিধা পায় তার একটা স্ট্যান্ডার্ড হতে পারে, যেহেতু বোম্বে এবং কলকাতা সমান শহর। ওদের স্যালারি হচ্ছে ২ হাজার টাকা, ওদের ডেলি অ্যালাউন্স ৪০০ টাকা, ওদের টি.এ.—আমাদের যেখানে হাফ দেন—ওরা সেখানে ওয়ান অ্যান্ড এ হাফ টাইমস। ওদের যে রেল ভাড়া আছে এ.সি. টু-টায়ার ফেয়ার তার হাফ টাইমস। টেলিফোন কল আপনারা যেখানে ৩ হাজার টাকা দিচ্ছেন, ওরা সেখানে ৬ হাজার টাকা দেন। এই টাকা সকল সদস্যরা টেলিফোন বাবদ মাসে পাবেন। এরপর ওদের যেটা আসল সুবিধা, ওরা সেক্রেটারিয়াল অ্যাসিস্ট্যান্স একটা পেয়েছে, আড়াই হাজার টাকা একজন সি.এ. পাচ্ছে প্লাস প্রত্যেক মেম্বার ১৫ দিন করে সরকার থেকে গাড়ি পাবে, ২ হাজার কিলোমিটার পর্যন্ত তারা ট্রাভেল করতে পারবে। আমাদের গ্রামের মেম্বারদের অসুবিধা হচ্ছে, কনস্টিট্যুয়েন্সিতে গেলে ঘোরার পয়সা ওঠে না। কিন্তু মহারাষ্ট্রের প্রত্যেক মেম্বার সরকারি গাড়িতে মাসে ১৫ দিন ২ হাজার কিলোমিটার পর্যন্ত ট্রাভেল করতে পারবে। আর মেডিক্যাল ফেসিলিটি আমাদের যা আছে, ওদেরও তাই দিচ্ছে। আর একটা কথা জানাই, ওরা একটা লোন পায় যেটা ৫ লক্ষ টাকা ফর পারচেজিং নিউ মোটর কার। কেউ যদি জিপ কিনতে চান তার জন্য তাদের ৫ লক্ষ টাকা ইন্টারেস্ট ফ্রি লোন দেওয়া হয়। আমরা প্রোগ্রেস করছি এ ব্যাপারে কোনও সন্দেহ নেই, যেটুকু করেছেন তা ভালই করেছেন, তার জন্য সমর্থন জানাচ্ছি। কিন্তু আমার মনে হয় পশ্চিমবঙ্গ সরকারকে এ ব্যাপারে আরও এগুতে হবে। আমি ছোট একটি রাজ্য গোয়াতে গিয়েছিলাম। সেখানে দেখলাম, ২ লক্ষ টাকা মোটর কার অ্যালাউন্স দেওয়া হয় এবং তার জন্য ৪০০ টাকা ডি.এ. দিচ্ছে। অথচ পশ্চিমবঙ্গ এত বড় রাজ্য যাকে আমরা বলি অগ্রসর রাজ্য, প্রগতিশীল রাজ্য, সেক্ষেত্রে সদস্যদের যে টাকা দেওয়া হবে সেই টাকা যাতে থাকে, সদস্যরা যাতে নিজেদের লোকদের সাথে যোগাযোগ করতে পারে তারজন্য ব্যবস্থা করা দরকার। আমরা তো অনেক লড়াই করি—গতকাল অসীমবাবু ওনার স্পেশ্যালিটি উনি দেন, কিন্তু কৃপণের মতন দেন, হাত খুলে দেন না, যদি দিতে হয় তাহলে হাত খুলে দিন—আপনি ৩০ লক্ষ টাকা দিতে পারতেন। দিল্লিতে যেখানে প্রত্যেক এম.এল.এ.-রা ১ কোটি টাকা করে পায়, সেখানে আমরা মাত্র ১৫ লক্ষ টাকা করে পেলাম। কেন গ্রাম এলাকার একজন এম.এল.এ. বি.ডি.ও.-র জিপ মাসে ১৫ দিন

পাবে না? কেন তাদের সি.এ. দেওয়া যাবে না এন্টাইটেলমেন্ট কমিটি রেকমেন্ড করার পরেও? আমি সকলকেই ভাবতে বলছি, সি.পি.এম.-এর যারা সদস্য তারা যে অ্যালাউন্সটা পান সেটা তাদের নিজেদের থাকে আর বাকিটা পার্টিতে জমা দিতে হয়, এর ফলে তাদের কষ্ট হয়। সেক্ষেত্রে ৪০০ টাকা করে যদি দেন তাহলে নিজেদের এক্সপেন্ডিচার মিট করতে পারে এবং তাতে আমাদেরও লাভ হয়। হাউস চলতে চলতে এই ব্যাপারে ঐকমত্য করুন এবং আজকে যে বিল এনেছেন তাকে স্বাগত জানিয়ে বলছি, এই হাউস শেষ হবার আগে অর্থাৎ এই সেশন অফ দি অ্যাসেম্বলি শেষ হবার আগে, নির্বাচনের আগে, আপনারা ফেসিলিটি ইমপ্রুভ করুন। ফেসিলিটি ইমপ্রুভ করলে ভাল লোকেরা অ্যাট্রাকটেড হয়ে এম.এল.এ. হবার জন্য আসবে এবং অ্যাসেম্বলির স্ট্যান্ডার্ড এর উন্নতি হবে। এই কথা বলে আমি এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে বিল এখানে উত্থাপিত হয়েছে মাননীয় সৌগতবাবু তাকে সমর্থন করেছেন, তার জন্য তাঁকে আন্তরিক ধন্যবাদ এবং এই বিল এন্টাইটেলমেন্ট কমিটির সুপারিশের ভিত্তিতে আমি এখানে উপস্থাপন করেছি। যে কটি সুপারিশ ছিল তার মধ্যে একটি সুপারিশ আমরা এখনও কার্যকর করতে পারিনি, সঠিক ভাবেই সৌগতবাবু সেই কথাই বলেছেন যে এম.এল.এ.-দের ১ জন করে সি.এ. দেবার বিষয়ে। এই বিষয়টি এখনও বিবেচনাধীন আছে। আমি আশা করছি, খুব তাড়াতাড়ি এই ব্যাপারে কোনো সিদ্ধান্তে উপনীত হতে পারব। বাকি যে কথাগুলি সৌগতবাবু বলেছেন একথা ঠিক আমাদের রাজ্যে ভাতা এবং অন্যান্য সুযোগ-সুবিধা মেম্বাররা যা পেয়ে থাকেন তা অন্যান্য রাজ্যের তুলনায় অনেকখানি কম। তবে এটা ঠিকই—উনিও স্বীকার করেছেন—গত কয়েক বছরে এগুলি কিছু কিছু বাড়ানোর ফলে এখন অবস্থাটার কিছুটা পরিবর্তন হয়েছে।

পরবর্তীকালে এন্টাইটেলমেন্ট কমিটি যে সমস্ত বিষয়গুলি উনি উল্লেখ করলেন সেই সমস্ত বিষয়গুলি নিয়ে আলোচনা বা পর্যালোচনা করে যদি কোনও সিদ্ধান্ত গ্রহণ করেন তাহলে সরকার সেগুলি নিশ্চয় বিবেচনা করবেন একথা বলতে পারি। এই বিলের উদ্দেশ্য যেহেতু খুব সীমিত সেইহেতু আমি আশা করি সকলেই এই বিলকে সমর্থন করবেন। এই কথা বলে আমি যেমনভাবে প্রস্তাব করেছি সেইভাবে বিলটি সকলকে সমর্থন করার জন্য আর একবার অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে শুধু এইটুকুই বলছি যে, বিলে যা প্রস্তাবিত হয়েছে, যে বক্তব্য মাননীয় সৌগতবাবু রেখেছেন,

সামগ্রিক ভাবে আপনাদের বক্তব্য যদি আমাদের কাছে পাঠিয়ে দেন তাহলে আমরা এটা সুবিবেচনা করব ঐ সি.এ.-এর প্রস্তাব সমেত।

The motion of Shri Prabodh Chandra Sinha that the Bengal Legislative Assembly (Member's Emoluments) (Amendment) Bill. 2000. be taken into consideration. was then put and agreed to.

**Clauses 1, 2 and Preamble**

The question that Clauses 1, 2 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Prabodh Chandra Sinha :** Mr. Speaker. Sir. I beg to move that the Bengal Legislative Assembly (Member's Emoluments) (Amendment) Bill, 2000. as settled in the Assembly be passed.

The motion of Shri Prabodh Chandra Sinha that the Bengal Legislative Assembly (Member's Emoluments) (Amendment) Bill, 2000. as settled in the Assembly be passed was then put and agreed to.

## RESOLUTION UNDER RULE 169

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি এই সভায় পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ গঠন সংক্রান্ত প্রস্তাবটি উত্থাপন করছি।

এই সভা মনে করে যে, পশ্চিমবঙ্গের পশ্চিমাঞ্চলের পাঁচটি জেলার নিম্নলিখিত সত্তরটি পঞ্চায়েত সমিতিভুক্ত লাল কাঁকুড়ে মাটি এলাকায় জমির উৎপাদনশীলতা ও পরিকল্পনার দিক থেকে আরও উন্নয়নের সুযোগ রয়েছে;

উক্ত এলাকায় উৎপাদনের হার, পরিকাঠামোগত পরিষেবা, সামাজিক পরিষেবা, জমিতে জল সংরক্ষণ ব্যবস্থা, খরা-প্রবণতা রোধ ইত্যাদি বিভিন্ন ক্ষেত্রে উন্নয়নের অধিকতর প্রয়োজন আছে;

ত্রিস্তরীয় পঞ্চায়েত ব্যবস্থা ও স্থানীয় স্বায়ত্তশাসন ব্যবস্থার মাধ্যমে পশ্চিমাঞ্চলের ঐ সত্তরটি পঞ্চায়েত সমিতিভুক্ত এলাকার সামগ্রিক উন্নয়ন প্রক্রিয়া চলার সাথে সাথে ঐ এলাকার সার্বিক উন্নয়নের বিভিন্ন প্রকল্প নির্বাচন ও অগ্রাধিকার প্রয়োগ করে উন্নয়ন প্রক্রিয়াকে ত্বরান্বিত করা দরকার;

পশ্চিমাঞ্চলের ঐ নির্ধারিত এলাকার জনসাধারণের সার্বিক জীবনযাত্রার মানোন্নয়নের সাথে সাথে সামাজিক পরিষেবার ভিত্তি আরও সুদৃঢ় করা জরুরি;

পঞ্চায়েত ও জেলা পরিকল্পনা কমিটির সাথে সমন্বয় রেখে অতিরিক্ত পদক্ষেপের জন্য উক্ত পঞ্চায়েত সমিতিভূক্ত এলাকাগুলি জনসাধারণের অংশগ্রহণের মাধ্যমে সার্বিক উন্নয়নের রূপরেখা তৈরি এবং প্রকল্প রূপায়ণে সহায়তা করার জন্য একটি উন্নয়ন সংস্থা গঠন করা প্রয়োজন;

পশ্চিমাঞ্চলের উক্ত পঞ্চায়েত সমিতিভূক্ত এলাকাগুলির সার্বিক বিকাশের জন্য রাজ্য যোজনা পর্ষদের রূপরেখা এবং বিভিন্ন জেলা পরিষদগুলি ও অন্যান্য স্থানীয় স্বায়ত্তশাসন সংস্থার উন্নয়ন প্রক্রিয়ার সাথে সংগতি রেখে অতিরিক্ত পূর্ণাঙ্গ প্রকল্প রূপায়ণ অত্যন্ত প্রয়োজনীয়; এবং

পশ্চিমাঞ্চলের পাঁচটি জেলার বর্তমান পরিকল্পিত যোজনার পরিপ্রেক্ষিতে উক্ত এলাকায় সার্বিক উন্নয়ন ত্বরান্বিত করার জন্য ঐ জেলাগুলির জেলা পরিকল্পনা কমিটিরও রাজ্য যোজনা পর্ষদের নীতির সঙ্গে সামঞ্জস্য রেখে পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ গঠন করা একান্ত প্রয়োজন।

অতএব, এই সভা প্রস্তাব গ্রহণ করছে যে, পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে এই রাজ্যের পশ্চিমাঞ্চলের মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়া, বর্ধমান ও বীরভুম জেলার সংযুক্ত তফসিলে বর্ণিত সত্তরটি পঞ্চায়েত সমিতিভূক্ত এলাকার সার্বিক উন্নয়নের জন্য পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ গঠনে অবিলম্বে কার্যকর পদক্ষেপ গ্রহণ করা হোক।

এই সভা আরও প্রস্তাব গ্রহণ করছে যে, প্রস্তাবিত পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ হবে বর্তমান ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদের পরিবর্তিত ও পরিবর্ধিত রূপ এবং এই পর্ষদ প্রধানত জেলা পরিকল্পনা কমিটি কর্তৃক সার্বিক জেলা উন্নয়ন পরিকল্পনার মধ্যে নিহিত অতিরিক্ত প্রয়োজনীয় বিষয়গুলি চিহ্নিত করে সেই ঘাটতিগুলি পূরণের জন্য অতিরিক্ত প্রকল্প রচনা ও তার রূপায়ণে সহায়তা করবে এবং স্থানীয় পঞ্চায়েত, পুরসভা ও বিভিন্ন দপ্তরের সঙ্গে সমন্বয় সাধন করে রূপায়ণের কাজের প্রয়োজনীয় তদারকির সঙ্গে যুক্ত হবে।

তফসিল

| জেলার নাম | ক্রমিক সংখ্যা | সমষ্টি উন্নয়ন অধিকারের/পঞ্চায়েত সমিতির নাম |
|---|---|---|
| বাঁকুড়া | ১ | তালডাংরা |
| | ২ | সিমলাপাল |

| জেলার নাম | ক্রমিক সংখ্যা | সমষ্টি উন্নয়ন অধিকারের/পঞ্চায়েত সমিতির নাম |
|---|---|---|
| | ৩ | রাইপুর-১ |
| | ৪ | রাইপুর-২ |
| | ৫ | রানিবাঁধ |
| | ৬ | খাতড়া-১ |
| | ৭ | খাতড়া-২ |
| | ৮ | ইন্দপুর |
| | ৯ | বাঁকুড়া-১ |
| | ১০ | বাঁকুড়া-২ |
| | ১১ | ছাতনা |
| | ১২ | সালতোড়া |
| | ১৩ | মেজিয়া |
| | ১৪ | বড়জোড়া |
| | ১৫ | গঙ্গাজলঘাটি |
| | ১৬ | ওন্দা |
| পুরুলিয়া | ১ | হুড়া |
| | ২ | পুনফা |
| | ৩ | মানবাজার-১ |
| | ৪ | মানবাজার-২ |
| | ৫ | রঘুনাথপুর-১ |
| | ৬ | রঘুনাথপুর-২ |
| | ৭ | বাগমুন্ডি |
| | ৮ | আরসা |
| | ৯ | বান্দোয়ান |
| | ১০ | ঝালদা-১ |
| | ১১ | ঝালদা-২ |
| | ১২ | নেতুরিয়া |
| | ১৩ | কাশিপুর |
| | ১৪ | সাস্তুরি |
| | ১৫ | পারা |
| | ১৬ | পুরুলিয়া-১ |
| | ১৭ | পুরুলিয়া-২ |

| জেলার নাম | ক্রমিক সংখ্যা | সমষ্টি উন্নয়ন অধিকারের/পঞ্চায়েত সমিতির নাম |
|---|---|---|
| | ১৮ | বলরামপুর |
| | ১৯ | জয়পুর |
| | ২০ | বড়বাজার |
| মেদিনীপুর | ১ | ঝাড়গ্রাম |
| | ২ | বিনপুর-১ |
| | ৩ | বিনপুর-২ |
| | ৪ | জামবনি |
| | ৫ | নয়াগ্রাম |
| | ৬ | সাঁকরাইল |
| | ৭ | গোপীবল্লভপুর-১ |
| | ৮ | গোপীবল্লভপুর-২ |
| | ৯ | সালবনি |
| | ১০ | কেশপুর |
| | ১১ | গড়বেতা-১ |
| | ১২ | গড়বেতা-২ |
| | ১৩ | গড়বেতা-৩ |
| | ১৪ | মেদিনীপুর |
| | ১৫ | কেশিয়াড়ী |
| | ১৬ | নারায়ণগড় |
| | ১৭ | খড়্গপুর-১ |
| | ১৮ | খড়্গপুর-২ |
| বীরভূম | ১ | দুবরাজপুর |
| | ২ | রাজনগর |
| | ৩ | ইলামবাজার |
| | ৪ | মহম্মদবাজার |
| | ৫ | বোলপুর-শ্রীনিকেতন |
| | ৬ | রামপুরহাট-১ |
| | ৭ | খয়রাসোল |
| বর্ধমান | ১ | দুর্গাপুর |
| | ২ | কাঁকসা |

| জেলার নাম | ক্রমিক সংখ্যা | সমষ্টি উন্নয়ন অধিকারের/পঞ্চায়েত সমিতির নাম |
|---|---|---|
| | ৩ | অন্ডাল |
| | ৪ | মাসানপুর |
| | ৫ | রাণীগঞ্জ |
| | ৬ | জামুরিয়া |
| | ৭ | আউসগ্রাম-১ |
| | ৮ | আউসগ্রাম-২ |
| | ৯ | বরাবনি |

স্যার, আমি এই প্রস্তাবটি উত্থাপন করে সামান্য কয়েকটি কথা বলব। আমাদের রাজ্যের পশ্চিমাঞ্চলের ৫টি জোল—মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়া, বর্ধমান, বীরভূম, এই জেলাগুলির কিছু কিছু ব্লক বা পঞ্চায়েত সমিতির অঞ্চল ভূ-প্রাকৃতিক দিক থেকে এবং উন্নয়নের দিক থেকে জেলার অন্যান্য অংশের চেয়ে কিছুটা ভিন্ন ধরনের হওয়ায় এবং কিছুটা পার্থক্য থাকায় এইসব এলাকার উন্নয়নের জন্য আরও সুসংহত কর্মসূচি গ্রহণের প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। আমরা সকলেই জানি যে আজকে বিকেন্দ্রীকৃত পরিকল্পনার মাধ্যমে, পঞ্চায়েত ও জেলা পরিষদের মাধ্যমে—জেলায় যে উন্নয়ন পর্ষদ আছে সেই জেলা উন্নয়ন পর্ষদ জেলার সার্বিক উন্নয়নের পরিকল্পনা রচনা করেন এবং সেগুলি পঞ্চায়েত, স্বায়ত্তশাসিত সংস্থা, পৌরসভা ইত্যাদি তারা রূপায়িত করেন। কিন্তু যেহেতু রাজ্যের পশ্চিমাঞ্চলের ৫টি জেলার প্রায় ৭০টি ব্লক-এর পরিস্থিতি প্রাকৃতিক দিক থেকে, ভূ-প্রাকৃতিক দিক থেকে এবং নানান দিক থেকে ভিন্নতর সেইজন্য এই সমস্ত এলাকার উন্নয়নের জন্য পঞ্চায়েতের সাথে সমন্বয় ও সামঞ্জস্য রেখে আরও কিছু অতিরিক্ত কর্মসূচি গ্রহণ করার প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের মধ্যেও একথা উল্লিখিত হয়েছে যে রাজ্যের পশ্চিমাঞ্চলের উন্নয়নের জন্য উন্নয়ন পর্ষদ গঠন করা হবে এবং এরজন্য একটা অতিরিক্ত অর্থও বরাদ্দ করা আছে। বাজেটে উল্লিখিত সেই উদ্দেশ্যকে বাস্তবায়িত করার জন্য আজকে আমি এই প্রস্তাব সভায় গ্রহণের জন্য পেশ করছি। আশা করি সকলে এটা গ্রহণ করবেন।

**শ্রী রবীন মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ বিধানসভার কার্যপ্রণালী ও পরিচালন নিয়মাবলির ১৬৯ নিয়ম অনুসারে শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা কর্তৃক আনীত পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ গঠন সংক্রান্ত মূল যে প্রস্তাব এসেছে তার সঙ্গে সঙ্গতি রেখে আমি এই সংশোধনী হাজির করতে চাই গ্রহণের জন্য।

সংযোজিত তফসিল-এ বীরভূম জেলার

"৭-খয়রাসোল" এর পর

"৮-সিউড়ী ১

৯-নলহাটি ১

১০-মুরারই ১" কথাগুলি যোগ করা হোক।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** এটা আমি গ্রহণ করছি।

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিষদীয় মন্ত্রী আজকে পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ-এর ব্যাপারে যে প্রস্তাব এখানে এনেছেন, সেই প্রস্তাব যদিও আগে আনা উচিত ছিল, তবুও যে এনেছেন, তার জন্য আমি তাকে সমর্থন করছি। কিন্তু তার সঙ্গে সঙ্গে একথা বলতে চাই যে, পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর, বর্ধমান, বীরভূম, গোটা পুরুলিয়া এবং বাকি ৪টি জেলার কিছু কিছু অংশ নিয়ে উন্নয়ন পর্ষদ গঠিত হচ্ছে। দেরিতে হলেও উন্নয়ন পর্ষদের যে প্রয়োজনীয়তা আছে সেটা আজকে তিনি স্বীকার করেছেন। আমরা কি দেখছি? আমরা দেখছি যে ভৌগোলিক অবস্থানের দিক থেকে পশ্চিমবাংলার অন্যান্য জায়গার তুলনায় স্বাধীনতার ৫০ বছর পরেও এই জায়গা পিছিয়ে আছে এবং অর্থনৈতিক দিক থেকে উন্নত হতে পারেনি। কেন পিছিয়ে আছে? তার কারণ লাল কাঁকর যুক্ত মাটি, উঁচু-নিচু পাহাড়ি এলাকা, সমতলের মতো এলাকা নয়। স্বাভাবিকভাবে সমতল এলাকায় যে ভাবে সেচের ব্যবস্থা করা যায়, সেচের জল দিয়ে জমির উৎপাদন বাড়ানো যায়, এখানে সেইভাবে করা যায় না। পুরুলিয়া, বাঁকুড়ার কিছু অংশ, মেদিনীপুরের কিছু অংশ, বর্ধমানের কিছু অংশ বা বীরভূমের কিছু অংশ নিয়ে পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদের কথা বলা হয়েছে। আজকে সমতল যে ভাবে উন্নত হয়েছে আমাদের ঐ এলাকা সেই ভাবে উন্নত হতে পারেনি। তার ফলে মানুষের অর্থনৈতিক অবস্থা দিনের পর দিন খারাপ হয়েছে। মানুষ এখনও ঐসব এলাকায় দারিদ্র্য সীমার নিচে বসবাস করছে এবং এদের সংখ্যাই বেশি। এখনও পুরুলিয়া জেলার ৭০ ভাগ জমি সেচের আওতায় আনা যায়নি। এখন বাঁকুড়া জেলার ১৬টি ব্লক-এর বেশির ভাগ জমি সেচের আওতায় আনা যায়নি। যার ফলে তাদের বৃষ্টির উপরে ভরসা করে চাষের দিন গুনতে হয় যে কিভাবে আর ফসল ঘরে তুলবে। এই রকম একটা অবস্থার মধ্যে তারা দিন যাপন করছে। আজকে আমরা দেখছি যে সেখানকার মানুষের অর্থনৈতিক অবস্থা দিনের পর দিন দুর্বল হয়ে যাচ্ছে, কোনও কাজ থাকছে না। এলাকার মানুষকে, পুরুলিয়ার মানুষকে কাজের সন্ধানে বিহারের কোকারে কোলিয়ারিতে চলে যেতে হচ্ছে এলাকায় কাজ না থাকার জন্য। বাঁকুড়ার মানুষকে বর্ধমানের শিল্পাঞ্চলে চলে যেতে হচ্ছে। কৃষি কাজ মাত্র কয়েক দিনের জন্য হচ্ছে। সেচের কোনও ব্যবস্থা নেই। কৃষি কাজের সময়ে জল দেবার কোনও পরিকল্পনা আজ পর্যন্ত গ্রহণ করা হয়নি। কাজেই

স্বয়ং শাসিত উন্নয়ন পর্ষদ গঠন করা একান্ত দরকার যাতে এলাকার যে সমস্যাগুলি আছে সেগুলি দূর করে উৎপাদন ক্ষমতা বাড়ানো যায়।

[3-30 — 3-40 p.m.]

নিজেরা পরিকল্পনা গ্রহণ করে কি করে এলাকার উন্নয়ন হতে পারে তার জন্য স্বশাসিত উন্নয়ন পর্ষদ গঠন করা একান্তভাবে দরকার, কারণ স্বশাসিত উন্নয়ন পর্ষদ ছাড়া এলাকার উন্নয়ন সম্ভব নয়। আজকে শুনতে ভাল লেগেছে যেটা মাননীয় মন্ত্রী সূর্যকান্ত মিশ্র মহাশয় বলেছেন। ভারতবর্ষে গ্রামোন্নয়নের ক্ষেত্রে একটা গাইড-লাইন আছে। সেই গাইড-লাইন অনুযায়ী যদি কোনও রাজ্যে গ্রামোন্নয়নের কাজ চালাবার ক্ষেত্রে অসুবিধা দেখা দেয় তাহলে সেখানে স্বশাসিত উন্নয়ন সংস্থার মাধ্যমে কি করে সেখানে সেচের ব্যবস্থা হতে পারে, কিভাবে মানুষ কাজ পেতে পারেন, এসব কাজগুলো নিজেরা বসে চিন্তা করে করতে পারেন। পুরুলিয়া একটি খরাপ্রবণ এলাকা, কিন্তু সেখানে জল সংরক্ষণের কোনও ব্যবস্থা নেই। খরাপ্রবণ এলাকায় কি বীজ ব্যবহার করলে ভাল প্রডাকশন হতে পারে তার কোনও রকম চিন্তা-ভাবনা আজ পর্যন্ত করা হয়নি। কল্যানী বিশ্ববিদ্যালয়ে-এ নিয়ে কিছু চিন্তা-ভাবনা করা হলেও সার্বিক ভাবে খরাপ্রবণ এলাকায় কম জলে কি ধরণের বীজ ব্যবহার করলে ভাল ফসল ফলানো যায় সে ব্যাপারে কোনও পরিকল্পনা নেই। তারই জন্য খরাপ্রবণ এলাকার উঁচু-নিচু জমির মানুষদের অর্থনীতির উন্নয়ন ঘটাতে, দরিদ্র্য মানুষদের নিচু থেকে উঁচুতে তুলে আনতে স্বশাসিত উন্নয়ন পর্ষদ গঠন করা দরকার। যে ৭০টি পঞ্চায়েতভুক্ত এলাকাকে এর সঙ্গে যুক্ত করা হচ্ছে তার সঙ্গে আরও যেসব উঁচু-নিচু লাল কাঁকুড়ে জমি রয়েছে সেসব এলাকাকে যুক্ত করে স্বশাসিত উন্নয়ন পর্ষদ গঠন করা দরকার, কারণ আজকে স্বাধীনতা লাভের ৫০ বছর পরেও সেখানকার অর্থনৈতিক অবস্থা ফেরানো যায়নি, কিন্তু সেটা ফেরানো একান্ত ভাবে দরকার। তারজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব ওখানে কৃষির উন্নয়ন ঘটাতে একটা কৃষি বিশ্ববিদ্যালয় এবং গবেষণাগার গঠন করা হোক। খরাপ্রবণ এলাকার উঁচু-নিচু জমিতে কম জলে কি করে ভাল ফসল উৎপাদন হতে পারে তারজন্য একটা বীজ উৎপাদন কেন্দ্র গঠন করা হোক এই প্রস্তাবও আমি রাখছি। এছাড়া আর একটি বিষয়ে চিন্তা করা দরকার। সেটা হল, ত্রিস্তর পঞ্চায়েত গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা স্তরে ডি.পি.সি. যা আছে তাদের যেমন কাজ চলবে, তার সঙ্গে সঙ্গে এই স্বশাসিত উন্নয়ন পর্ষদেরও কাজ চলবে এবং সেই স্বশাসিত উন্নয়ন পর্ষদ হবে ইলেক্টেড পর্ষদ। এই ইলেক্টেড স্বশাসিত উন্নয়ন পর্ষদের প্রস্তাব রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী খগেন্দ্রনাথ মাহাত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পরিষদীয় মন্ত্রী পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ গঠনের যে প্রস্তাব উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন

জানাচ্ছি এবং বিরোধী দলের মাননীয় সদস্য শান্তিরাম মাহাত মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি, কারণ তিনি এই পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদকে সমর্থন করেছেন। আপনারা সবাই জানেন যে, ইতিপূর্বে ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ গঠিত হয়েছিল কংগ্রেসিদের আমলে। সেখানে ৮টি ব্লককে নিয়ে ঐ উন্নয়ন পর্ষদ গঠিত হয়েছিল। কিন্তু ঐ উন্নয়ন পর্ষদদের মাধ্যমে কার্যত কোনও উন্নয়ন সেখানে সাধিত হয়নি।

কারণ বরাদ্দ সেই রকম কিছু সেই আমলে করা হয়নি। আজকে বামফ্রন্ট সরকার আসার পর ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদের জন্য ২০ গুণ বেশি বরাদ্দ করেছেন। যার ফল সমস্ত ক্ষেত্রে, কৃষি চাযবাস ব্যবসা বাণিজ্য মানুষের জীবন জীবিকা উন্নয়ন, এইগুলোর খানিকটা উন্নতি ঘটেছে। অন্যদিকে সুন্দরবন এলাকায় একই বৈশিষ্ট নিয়ে এলাকা চিহ্নিত করে সুন্দরবন উন্নয়ন পর্ষদ গঠিত হয়েছে। উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠিত হওয়ার প্রস্তাব রাখা হয়েছে। আজকে বীরভূম জেলার ১৬টি পঞ্চায়েত সমিতি বা ব্লক নিয়ে, মেদিনীপুরের ১৮টি পঞ্চায়েত সমতি বা ব্লক নিয়ে, পুরুলিয়া জেলার ১০টি ব্লক বা পঞ্চায়েত সমিতি নিয়ে, এবং বর্ধমান জেলার ৯টি ব্লক বা পঞ্চায়েত সমিতি নিয়ে এবং তার সঙ্গে বীরভূমের আরও ৭টি ব্লক বা পঞ্চায়েত সমিতি যোগ করার জন্য মাননীয় সদস্য রবীন মন্ডল মহাশয় যে সংশোধনী এনেছেন সেই সংশোধনী সহ পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদকে আমি সমর্থন করছি। ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদের অর্ন্তভূক্ত একটা বিশাল এলাকা বনাঞ্চল, এখানে বেশির ভাগ জায়গা কাঁকুরে মাটি, সেই মাটির জল ধারণ ক্ষমতা নেই। এখানে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে, এখানে কতকগুলি ব্লকে একই বৈশিষ্ট। এখানে কতকগুলি ব্লকে লাল কাঁকুরে মাটি, জল ধারণ করার ক্ষমতা নেই, তার জন্য কিভাবে প্রকল্প করা যায় সেটা দেখা দরকার। সাধারণ মানুষের জীবন জীবিকার মান উন্নয়ন, শিক্ষা স্বাস্থ্য যোগাযোগ ব্যবস্থার উন্নতি করা দরকার। ওখানে পরিবহন ব্যবস্থা প্রয়োজনের তুলনায় অপ্রতুল। এইরকম একটা পরিস্থিতির উপর দাঁড়িয়ে পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ গঠিত হচ্ছে। এখানে যাতে প্রয়োজন মতো অর্থ বরাদ্দ করা যায় সেই দিকে বিশেষ ভাবে নজর দেওয়া দরকার। এই এলাকার বেশির ভাগ মানুষ পিছিয়ে পড়া মানুষ, তফসিলি জাতি এবং উপজাতিভুক্ত মানুষ, তাদের জীবনের মান উন্নয়ন বিশেষ ভাবে দরকার। এই অঞ্চল খরা প্রবণ এলাকা। এই অবস্থার উপরে দাঁড়িয়ে এই এলাকার উৎপাদনের হার যদি বাড়ানো সম্ভব হয় তাহলেই ওই এলাকার জনগণের সাধারণ জীবনযাত্রার মানের উন্নয়ন ঘটানো সম্ভব হবে। আমি আশাকরি এই যে প্রস্তাব উত্থাপিত হয়েছে বিরোধী দল সহ সকলেই এটাকে সমর্থন করবেন। সর্বশেষে আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে বিধানসভায়

মাননীয় পরিষদীয় মন্ত্রী পশ্চিমাঞ্চলের ৫টি জেলাকে নিয়ে যে উন্নয়ন পর্ষদ গঠন করবার প্রস্তাব রেখেছেন আমি তাকে পরিপূর্ণ সমর্থন করছি। দীর্ঘ দিন পর পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের এটা মনে হয়েছে। পুরুলিয়া ১৯৫৬ সালে মানভূম থেকে পশ্চিমবাংলায় চলে এসেছিল। বিধান রায় এবং বিহারের মুখ্যমন্ত্রী সত্যনারায়ণ সিন্‌হা, এনাদের যৌথ সিদ্ধান্তে মানভূম জেলার ধনী জায়গা যেগুলি ছিল, ধানবাদ, বোকারো, বরাকর এই রকম কিছু কিছু জায়গা চলে গেল বিহারে বাকি জায়গা যুক্ত হল পশ্চিমবাংলায় পুরুলিয়া হিসাবে। এই পুরুলিয়া অভিসাপ হচ্ছে খরা কুষ্ঠ লাল কাঁকুরে মাটি। এটা অস্বীকার করার উপায় নেই যে স্বাধীনতার পরে পশ্চিমবাংলার পুরুলিয়া জেলাকে যেভাবে গুরুত্ব দেওয়ার কথা ছিল সেটা করা হয় নি। উন্নয়ন বলতে আমাদের পুরুলিয়া জেলায় সেটা হল বিধানচন্দ্র রায়ে আমলে কিছু টি.আর. এবং জি.আর. রিলিফ হিসাবে দেওয়া হল। এই দুটি জিনিসকে সম্বল করে আমাদের চলতে হত। ১৯৭৮ সালের পরবর্তীকালে ক্ষমতার বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে ভূমি সংস্কারের মধ্যে দিয়ে সীমিত ক্ষমতার মধ্যে ইন জেলারেল বাজেট অ্যালটমেন্ট বৃদ্ধি ঘটিয়ে বিগত দিনের তুলনায় সব দিক থেকে কিছুটা উন্নতি হয়েছে, এটা অস্বীকার করার কোনও উপায় নেই।

[3-40 — 3-50 p.m.]

কিন্তু যেখানে আমাদের বাঁকুড়া, পুরুলিয়া থেকে বর্ধমান এবং হুগলি আগে থেকে শিক্ষার ক্ষেত্রে, সেচের ক্ষেত্রে, স্কুলের ক্ষেত্রে, কলকারখানার ক্ষেত্রে সবক্ষেত্রে অনেক এগিয়ে ছিল, স্বভাবতই আমরা এদের কাছাকাছি আশাকরি না, কিন্তু আমাদের কিছু উন্নতি দরকার। বর্তমানে যে পপুলেশনের ওপরে ডিস্ট্রিবিউশনটা হয়, পুরুলিয়া, বাঁকুড়া এবং মেদিনীপুরের কিছু অংশ যেখানে ভৌগোলিক দিক থেকে সেচ এবং সারের সুবিধা আছে, কেন্দ্রীয় সরকার যেটা বন্ধ করে দিয়েছে। এগুলোকে ঠিকমতো ব্যবহার করে ঐ এলাকার কিছু উন্নতি করা যায়। এখন উন্নয়ন পর্ষদ গঠন হল ঠিকই, কিন্তু তার ক্ষমতা, পাওয়ার, কি কি কাজ তারা করতে পারবে—এটা ডিটেল্ড করা দরকার। ঐ এলাকায় সেচের ব্যবস্থা একান্তই প্রয়োজন এবং কৃষির উন্নতি দরকার। কৃষি উৎপাদনে ছোট ছোট কুটির শিল্প দরকার, অ্যালায়েড এগ্রিকালচার ইন্ডাস্ট্রি দরকার। এছাড়া ওখানে যেসব সম্পদ আছে, পুরুলিয়া এবং বাঁকুড়া উঁচু-নিচু এলাকা হলেও ওখানে যেসব সম্পদ আছে—পাহাড়ি সম্পদ, বনজ সম্পদ এবং মানব সম্পদ, সবচেয়ে কম পয়সায় এই মানব সম্পদ ওখানে পাওয়া যায়। এগুলোর সঠিক ভাবে ব্যবহার করতে পারলে ঐ এলাকার উন্নতি হতে পারে। এই সমস্ত সম্পদে আমরা ধনী, কিন্তু ওখানে মানুষ গরিব। ঐ এলাকার সম্পদকে যদি সঠিক ভাবে ব্যবহার করা যায় তাহলে অবশ্যই এগিয়ে যেতে পারে এবং তাহলে ছোট নাগপুরে, যে এলাকায় মানুষের জীবনযাত্রার মান নিচে রয়েছে

তা উন্নত জায়গায় যেতে পারবে, এই আশা আমরা রাখি। বামফ্রন্ট সরকার দীর্ঘদিন পরে হলেও এখানে যে প্রস্তাব আমাদের চিফ হুইপ দিলেন, সেগুলোকে যুক্ত করে উন্নয়ন পর্ষদ যাতে স্বাধীনভাবে কাজ করতে পারে তার দিকে লক্ষ্য রাখতে হবে। জেলায় সভাধিপতি হচ্ছেন এক নম্বর। তাঁর এত পাওয়ার, মাসে ৩২-৩৫টা করে মিটিং থাকে। এতগুলো মিটিং যদি করেন তাহলে উন্নয়নের কাজ কি ভাবে হবে তা আমি বুঝতে পারছি না। ঐসব এলাকায় যে কাজগুলো করা দরকার, উন্নয়ন পর্ষদের পাওয়ার, ফাংশন কি হবে, পরিকাঠামো, দায়িত্ব কি হবে কাজ করার ক্ষেত্রে তা ঠিক করা দরকার। এটা ঠিক করে না দিলে উন্নয়ন পর্ষদ পর্ষদেই রয়ে যাবে। সেটা ঠিক করে না দিলে হবে না। আমি আশা করব, উন্নয়ন পর্ষদের কাজ কি হবে, কি ভূমিকা নেবে সেটা ঠিক করার ব্যবস্থা করবেন। এই বলে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড় :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় পরিষদীয় মন্ত্রী প্রবোধচন্দ্র সিনহা এখানে পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ যে রেজোলিউশন এনেছেন তাকে সমর্থন করে দু'একটি কথা বলছি। আমি অত্যন্ত আনন্দিত এবং ধন্যবাদ জানাচ্ছি যে, আমাদের জেলার ক্ষেত্রে আমাদের চিফ হুইপ যে সংশোধনী এনেছেন—খয়রাশোল-এর পর সিউড়ি এবং নলহাটি, এগুলোকে যোগ করা হোক, এটা মেনে নেওয়ার জন্য আমরা বীরভূম জেলার যাঁরা এম.এল.এ. আছি, আমরা ধন্যবাদ জানাচ্ছি। এখন প্রশ্ন হচ্ছে, আমাদের রাজ্য বাজেটে আপনারা দেখবেন, ক, খ এবং গ এইভাবে জেলাকে তিন শ্রেণীভুক্ত করা হয়েছে। সেখানে আপনারা দেখবেন কোচবিহার থেকে দক্ষিণ দিনাজপুর গ শ্রেণীভুক্ত জেলা। এবং সেই জেলার যে সম্পদ সেই সম্পদদের সঙ্গে সাধারণ মানুষ যুক্ত, তাদের অর্থনৈতিক একতা ঘটাতে সেখানে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠনের দাবি দীর্ঘ দিনের দাবি। আমাদের বামফ্রন্ট সরকার তা সঙ্গত কারণেই মেনে নিয়েছেন। তাই আজকে যখন এই রেজলিউশন এসেছে তখন একথা বলতে হয় যে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ নিয়ে তো আলোচনা চলছে কিন্তু গ শ্রেণীভুক্ত যেসব জেলা যেমন পুরুলিয়া, বাঁকুড়ার একটা বড় অংশ, বর্ধমানের একটা বড় অংশ এবং বীরভূমের একটা বড় অংশ গ শ্রেণীভুক্ত জেলা। এগুলো পিছিয়ে পড়া জেলা হিসাবে এত দিন চিহ্নিত ছিল। পরবর্তীকালে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে পঞ্চায়েত সমিতির মাধ্যমে কিছু উন্নতি করলেও এর আরও বেশি উন্নয়নের দরকার এবং সেই কারণে এখানে উন্নয়ন পর্ষদ গঠনের দরকার। এই উন্নয়ন পর্ষদের কথাই বামফ্রন্ট সরকার ভাবছেন। এবং এই যে রেজলিউশন এখানে এসেছে তাতে ব্যাপার হচ্ছে যে, গ শ্রেণীভুক্ত যে সমস্ত জেলাগুলো আছে সেখানে উন্নয়ন ঘটাতে গেলে সেখানকার প্রাকৃতিক সম্পদ যা রয়েছে সেই প্রাকৃতিক সম্পদকে ব্যবহার করার ক্ষেত্রে আরও বেশি করে নজর দেওয়ার ব্যাপার এসে যায় এবং তার প্রতি দৃষ্টি আকর্ষিত হয়েছে। অন্য দিকে এইসব হল একটা সময় যখন কৃষির কথা চিন্তা করা যেত

না কিন্তু আজকে তা করা যাচ্ছে। পুরুলিয়ার মতো জেলা যেখানে সেচ ব্যবস্থাব মাধ্যমে এখন চাষ হচ্ছে, কখনও এক ফসল কখন আবার দুটি করেও ফসল হচ্ছে। এর ফলে পুরুলিয়া জেলাকে একটা অভাবনীয়ভাবে উন্নতি করা গেছে। বীরভূম এলাকা রাঢ়ভূমি এখানে সেচ সম্প্রসারণ করার জন্য ময়ূরাক্ষী প্রজেক্ট করে এবং পরবর্তীকালে সিদ্ধেশ্বরী নুন বিল প্রকল্পের মাধ্যমে সেচ সম্প্রসারণ করার সুযোগ থেকে যাচ্ছে। আরও বেশি করে মানুষের কাছে পৌছতে পারলে পিছিয়ে পড়া মানুষদের অগ্রগতি ঘটবে। এক্ষেত্রে এই উন্নয়ন পর্ষদের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। আজকে মানুষের যে ডিমান্ড, অভিযোগ ইত্যাদি রয়েছে তারই মধ্যে উন্নয়নের কাজ চলছে। সেই দিক থেকে তার সঙ্গে প্যারিটি রেখে আজকে এই যে রেজলিউশন সরকার এনেছে এবং তার যে সংশোধনী এসেছে তাকে আমি সমর্থন করছি। আমরা যারা গ শ্রেণীভূক্ত জেলাগুলোতে রয়েছি আমরা আর গ শ্রেণীতে থাকতে চাই না। আমরা গ থেকে খ হতে চাই। এবং খ থেকে ক শ্রেণীতে যেতে চাই। তারজন্য যে অগ্রগতি করা দরকার সেটা আমরা করতে চাই এবং এই ব্যাপারে বামফ্রন্ট সরকারের দৃষ্টি আছে। মাননীয় অর্থমন্ত্রীরও দৃষ্টি আছে। এই রেজলিউশন যাতে কথার মধ্যেই সীমাবদ্ধ না থাকে সামগ্রিক ভাবে এর প্রয়োগ তার জন্য দৃষ্টি আকর্ষণ করছি। এই যে রেজলিউশন এসেছে উন্নয়ন পর্ষদ গঠনের ব্যাপারে তাকে সমর্থন করে এবং সংশোধনী প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই রেজলিউশনকে স্বাগত জানিয়ে পিছিয়ে পড়া মানুষের উন্নতির জন্য যে প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন জানিয়ে বলছি যে, আমাদের পশ্চিমবঙ্গের মধ্যে বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূম এবং বর্ধমানের একটা অংশ এই সেচের আওতার থেকে পিছিয়ে রয়েছে এবং শিল্পের দিক থেকেও পিছিয়ে রয়েছে। এই উন্নয়ন পর্যদ করা হলে পরে এইসব এলাকার উন্নতি সাধিত হবে এবং এলাকার আধিবাসীরা খুশি হবে। আমি জানি বাঁকুড়া জেলার ছাতনা ১,২, নং ব্লকের ঈদপুরে কোনও সেচের ব্যবস্থা নেই। পুরুলিয়া অঞ্চল পুরো লাল কাঁকুড়ে মাটিতে ভরা। ওখানে কৃষির থেকে ভাল ফসল পাওয়া যায় না এবং সেরকম কোনও উন্নতি হয়ে ওঠে না।

খরা প্রবণ এলাকা হিসাবে চিহ্নিত যেসব অঞ্চলগুলি রয়েছে, সেখানে চাষবাস হয় না, ফলে সেইসব অঞ্চলের অধিবাসীরা নানান অসুবিধার সম্মুখীন হয়। আমি আশা করব, পশ্চিমাঞ্চলের যে উন্নয়ন পর্ষদ, সেই উন্নয়ন পর্ষদের মাধ্যমে আমাদের এই সমস্ত জেলাগুলির উন্নতি হবে। বিশেষ করে তার সঙ্গে আমি বলব, ভবিষ্যতে যাতে একটি কৃষি বিশ্ববিদ্যালয় ঐ অঞ্চলগুলির মধ্যে করা যায় সেটাও আপনারা চিন্তা-ভাবনা করবেন।

কারণ শিল্পের বিকাশ এইসব এলাকায় নেই বললেই চলে। সেখানে মাটি পরীক্ষা এবং অন্যান্য যেসব সুযোগ সুবিধা আধুনিক বিজ্ঞান আমাদের কাছে দিয়েছে, তা যাতে ঐসব অঞ্চলের চাষীরা মাটি পরীক্ষা থেকে উন্নত বীজ এই সমস্ত জিনিস চাষীরা সহজে করতে পারে এবং বুঝতে পারে তার জন্য কৃষি বিশ্ববিদ্যালয় গঠন করা দরকার। আমি আশা করব সরকার সেইসব বিষয়গুলি চিন্তা-ভাবনা করে প্রশাসনিক ব্যবস্থা নেবেন এবং পশ্চিমাঞ্চল উন্নতি করবেন এই আশা রেখে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, মাননীয় পরিষদীয় মন্ত্রী শ্রী প্রবোধচন্দ্র সিনহা মহাশয় ১৬৯ নম্বর ধারায় যে রেজলিউশন এনেছেন তার উপর কয়েকটি কথা বলার আগে স্যার, আমি আপনার অনুমতি নিয়ে ২টি সংশোধনী আপনার সামনে রাখতে চাই। সরকার পক্ষ একটি সংশোধনী এনেছেন, সেটাও নিয়ম না মেনে এই অব্যবহিত পূর্বে সার্কুলেট করা হয়েছে। আমারটা সার্কুলেট করার সুযোগ হয়নি।

**মিঃ ডেপুটি স্পিকার :** সৌগতবাবু, আপনি কি অ্যামেন্ডমেন্ট মুভ করছেন? নাকি এমনি বলে যাচ্ছেন?

**শ্রী সৌগত রায় :** স্যার, অ্যামেন্ডমেন্টটা মুভ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** এই এতক্ষণে 'দিয়ে' আপনার মতো পার্লামেন্টারিয়ান বলছেন, তাহলে জুনিয়াররা শিখবে কি?

**শ্রী সৌগত রায় :** স্যার, সরকার থেকেও এক মিনিট আগে দিয়েছেন, আপনি ভাবুন, ওদের কত মেশিনারি। ওরা এক মিনিট আগে দিয়েছেন। আমি একা লোক স্যার। স্যার, আমার অ্যামেন্ডমেন্টটা হচ্ছে, প্রথম প্যারাগ্রাফের পরে, এটা যোগ করা হোক। "এই এলাকায় বেশি সংখ্যক লোক তপশিলি আদিবাসী এবং অন্যান্য পশ্চাৎপদ শ্রেণীর অন্তর্ভূক্ত এবং দ্বিতীয়ত স্যার, আমি যেটা অ্যাড করতে চাই, সংযোজিত করতে চাই, তফসিলি বাঁকুড়া জেলায় ১৬র ওন্দার পরে যোগ করা হোক, ১৭ পাত্রসায়ার, ১৮ ইন্দাস, যোগ করা হোক"। পুরুলিয়া জেলার পুরোটাই নেওয়া হয়েছে, বাঁকুড়া থেকে দুটো এলাকা ইন্দাস এবং পাত্রসায়ার কেন বাদ দেওয়া হবে? এটা আমার কাছে পরিষ্কার নয়। "১৭ পাত্রসায়ার, ১৮ ইন্দাস এবং ১৯ সোনামুখি বাঁকুড়া জেলার এই তিনটি ব্লক বাদ গিয়েছে। এই তিনটি অ্যাড করে দেওয়া হোক"। এরপরে আমি যে কথাটা বলতে চাই, সত্যি আমাদের কাছে এটা লজ্জার ব্যাপার, স্বাধীনতার ৫০ বছর পরে যে এলাকাগুলি নিয়ে পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ তৈরি হচ্ছে সেটা অসাধারণ দারিদ্র এবং অভাবের মধ্যে রয়েছে। আমি জানি না মাননীয় অর্থমন্ত্রী কতবার এইসব জায়গায় গিয়েছেন। আমার

এইসব জায়গায় যাওয়ার অভিজ্ঞতা আছে। এদের অবস্থা খুব করুণ। দু-এক বছর আগে ঝাড়গ্রাম মহকুমার বেলপাহাড়িতে গিয়েছিলাম। সেখানকার লোকেরা নিয়ে গিয়েছিল, আমাকে এমন একটি জায়গায় নিয়ে যাওয়া হয়েছিল, যেটি আদিবাসী গ্রাম। তাদের কথা শুনলে আপনি আশ্চর্য হয়ে যাবেন, সেখানে আদিবাসীদের খাবার হচ্ছে পিঁপড়ে। বড় বড় পিঁপড়ে হয়, সেটাকে জলে মধ্যে রেখে, সেটা তারা পচিয়ে খায়। কয়েক দিন আগে আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছিল। বেলপাহাড়ি এলাকায় ঝাড়গ্রামের শিলদায় এখনও আদিবাসীরা পিঁপড়ে খায় অভাবের সময়।

এখনও তারা ঘাসের বীজ খেয়ে জীবন যাপন করছে, সাক্ষরতার আলো এখনও সব জায়গায় গিয়ে পৌঁছায়নি। কাঁকসার কাছে একটি জায়গা, পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্যদের মধ্যে পড়ে, সেখানে 'ডাইন' বলে একটি লোককে পিটিয়ে মারা হয়েছে। এক দিকে হচ্ছে সাক্ষরতা, আরেক দিকে পশ্চাদপদতার বিপদজনক, এটা আপনাকে মনে রাখতে হবে। ঐ এলাকাটা জুড়ে ঝাড়খন্ড আন্দোলন রয়েছে, সরকার খুব কৌশলে সেটা এড়িয়ে গেছেন। অসীমবাবু যে রেজলিউশন এনেছেন সেখানে লাল কাঁকুড়ে মাটির কথা বলেছেন। কিন্তু জমি নিয়ে কখনও রেজলিউশন হতে পারে না, রেজলিউশন হচ্ছে মানুষের জন্য। যে মানুষগুলো ওখানে থাকে সেই মানুষগুলো অবিচারের শিকার, তারা কোনও সুযোগ পায় না, তাদের জন্য বিশেষ ব্যবস্থা করতে হবে। ঐসব মানুষের একটা বড় অংশ হচ্ছে শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবস এবং পুরুলিয়ায় মাহাতোরা হচ্ছে সংখ্যা গরিষ্ঠ এবং আদার ব্যকওয়ার্ড ক্লাসের মধ্যে তারা পড়ে। এই এলাকার মধ্যে কাজ যা হয়েছে তা কংগ্রেসি আমলেই হয়েছে। ময়ূরাক্ষী ব্যারেজ, তিলপাড়া ব্যারেজ, ম্যাসাঞ্জোর ব্যারেজ। ম্যাসাঞ্জোরের জলে বীরভূমের কিছুটা জায়গার সেচের কাজ হচ্ছে। মুকুটমনিপুরে কংসাবতী ব্যারেজের জল পাচ্ছে বাঁকুড়ার একটা অংশ এবং মেদিনীপুরের একটা অংশ। আপনারা বলুন তো, বামফ্রন্ট সরকারের এই ২৩ বছরে একটাও বড় ইরিগেশন প্রোজেক্ট হয়েছে কি হোল এলাকা জুড়ে—বর্ধমান, বীরভূম, ঝাড়গ্রাম, বাঁকুড়া, পুরুলিয়া নিয়ে কোনও কাজ হয়নি। বাঁকুড়ার কোনও কোনও অংশ, যেমন ওন্দায় ডি.ভি.সি.-র জল পাচ্ছে। আপনাদের এতদিন রাজত্বেও কোনও বড় প্রোজেক্ট হল না। আগে আমি পুরুলিয়ায় যেতাম,—'শান্তিরাম মাহাতোর বাবা রামকৃষ্ণ মাহাতো ১৯৫৬ সালে যখন এখানকার সদস্য ছিলেন তখন আমি পুরুলিয়া যেতাম'। তিনি বলতেন চাষা নদীর এপাড়ে পুরুলিয়া, যেটা এখনও অবহেলিত রয়ে গেছে, আর অন্য পাড়ে বিহার যেখানে বোকারো স্টিল সিটি তৈরি হয়েছে, সেখানে অনেক উন্নতি হয়েছে। বর্ধমানের একটা বড় অংশের কথা আপনি এখানে উল্লেখ করেছেন, অন্ডাল, রাণীগঞ্জ, জামুরিয়া, বারাবনী—এইগুলি হচ্ছে কয়লাখনি এলাকা। এই এলাকাগুলোর মানুষ গরিব নয়, কারণ এখানে ই.সি.এল.-র কয়লাখনি আছে। তবে সেখানকার গ্রামগুলিতে দারিদ্র্য, পীড়িত লোক আছে, কারণ সেখানে সরকারি

সেচের ব্যবস্থা নেই। পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদের এই রেজলিউশনের মধ্যে যদি আপনি ঘোষণা করতেন কয়লা থেকে যে সেস পাওয়া যায় তার পুরো টাকাটাই আপনি এখানে দেবেন, তাহলে একটা সিগনিফিকেন্ট চেঞ্জ আসত। এতবড় একটা পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদকে আপনি মাত্র ২৭১/২ কোটি টাকা দিয়েছেন। উত্তরাঞ্চল, পশ্চিমাঞ্চল মিলে আপনি ৪৫ কোটি টাকা থেকে বাড়িয়ে ৫৫ কোটি টাকা করেছেন। এটা খুবই সামান্য, চিকেন ফিড। এর ব্যাপক পিছিয়ে পড়া এলাকার উন্নয়নের জন্য এটা বেশি নয়। কয়লার সেস থেকে আপনি আড়াই শো কোটি টাকা পাচ্ছেন কিন্তু সেখানে আপনি মাত্র সাড়ে সাতাশ কোটি টাকা দিচ্ছেন। বীরভূমের খয়রাশোল, মহম্মদবাজার, রাণীবেনি এই জায়গার মানুষগুলো ফলে কোনও বেনিফিট পাচ্ছে না। দুর্গাপুরের পরে কোনও মেজর ইন্ডাস্ট্রি হয়নি। পুরুলিয়ায় যে ইন্ডাস্ট্রিগুলো হয়েছিল সেগুলো বন্ধ হয়ে গেছে, ফলে সোসাল ব্যাকওয়ার্ড ক্লাসের লোকেরা পিছিয়ে আছে। সাক্ষরতা আন্দোলনে বর্ধমানকে পূর্ণ সাক্ষর বলে ঘোষণা করলেও কিন্তু সেখানে সাক্ষরতার স্পর্শ পৌঁছায়নি। [illegible] প্রশ্ন।

[4-00 — 4-10 p.m.]

পঞ্চায়েত হবার পর কিছু কিছু কাজ হয়েছে। কিছু কিছু গ্রামে রাস্তা হয়েছে। কিছু কিছু গ্রামে কুয়ো খোঁড়া হয়েছে। কিন্তু এলাকার যা পশ্চাৎপদ, তাতে বড় করে কোনও স্কিম যদি না নেন তাহলে হয়ত জওহর রোজগার যোজনার টাকাটায় একেবারে অভাবে না খেয়ে অনশন বন্ধ হবে। কিন্তু তাদের জীবনযাত্রার মানের পরিবর্তন হবে না। তাই আজকে মন্ত্রীর কাছে জানাতে চাই যে, বিহারের ঝাড়খন্ড এলাকা যেটাকে বলা হয়, সেই এলাকায় জে.এস.এ.সি. করেছে। দার্জিলিং এ.ডি.জি.এইচ.সি. করেছে। স্যার, আপনি জানেন যে, ভারতের অন্যান্য রাজ্যের পিছিয়ে পড়া এলাকার জন্য উন্নয়ন পর্ষদ আছে। মহারাষ্ট্রের বিদর্ভ এলাকার জন্য আলাদা উন্নয়ন পর্ষদ আছে। কিন্তু পশ্চিমবঙ্গের বেশির ভাগ জায়গা একদিকে পশ্চিমাঞ্চল, একদিকে উত্তরবঙ্গ, আর একদিকে সুন্দরবন এতগুলি এলাকা পশ্চিমবঙ্গের পিছিয়ে পড়া অংশ। একটা অটোনমাস কাউন্সিল, যার অ্যাসিওরড ফিনান্স থাকবে প্রতি বছর। প্রতি বছর রাজ্য বাজেটের দিকে তাকে তাকিয়ে থাকতে হবে না। এটা যদি না করা হয়, তাহলে যে ব্রেক থ্রু করা দরকার, এইসব এলাকার দারিদ্র্য থেকে বেরিয়ে আসার জন্য এবং কিছুটা সুবিধা কিছুটা প্রসপারিটি এগুলি করার জন্য এই এলাকার আদিবাসী, বিপুল পরিমাণ আদিবাসীদের অবস্থার পরিবর্তনের জন্য, তাহলে এই সেটা যদি না করা হয়, তাহলে সমস্যা আরও বেড়ে যাবে। স্যার, আপনি জানেন যে, বিহার কোনদিন ঝাড়খন্ড রাজ্য হয়ে যাবে। পুরুলিয়া একটা বড় অংশ ঝাড়খন্ড মুক্তি মোর্চার হয়ে কাজ করে। মেদিনীপুরের ঝাড়খন্ড শক্তিশালী। সাম্প্রতিক দেখেছেন যে, সেখানে যে উপ-নির্বাচন হল, সেখানে সি.পি.এম.-কে সম্পূর্ণ অগ্রাহ্য করে, ঝাড়খন্ড পার্টি

জয়ী হয়েছে। সেখানে ট্রাইবালরা ক্ষুব্ধ। সেখানে যারা উপজাতি থাকে, তাদের প্রতি সুবিচার হচ্ছে না। তাদের সঙ্গে ক্ল্যাশ লেগে যাচ্ছে। এটা গুরুত্ব দিয়ে ভাবতে হবে। আমরা চাই না যে, পশ্চিমবঙ্গে কোনওরকম বিচ্ছিন্নতাবাদী আন্দোলন হোক। আমরা বলছি নাম কো আস্তে একটা উন্নয়ন পর্ষদ দিয়ে দিলাম—এটা হবে না। উন্নয়ন পর্ষদের স্পেসিফিক্যালি কি কি পাওয়ারস তা এখানে নেই। একদম যাকে বলে ডিলাইটফুলি ভেগ, একদম অস্পষ্ট ভাসাভাসা উনি বলছেন। উনি বলছেন যে, পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে এই রাজ্যের পশ্চিমাঞ্চল এলাকার সার্বিক উন্নয়নের জন্য পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ গঠনের জন্য অবিলম্বে কার্যকর পদক্ষেপ গ্রহণ করা হোক। এরা কি কি কাজ করবে, কতটা ক্ষমতা থাকবে, সেটা উনি স্পষ্ট করে বলেননি। পশ্চিমবঙ্গ উন্নয়ন পর্ষদ হবে ঝাড়গ্রাম উন্নয়ন পর্যদের পরিবর্তিত রূপ। ডিসেন্ট্রালাইজেশনের দরকার আছে। মাইক্রো লেভেল থেকে উন্নয়ন করার জন্য ডিসেন্ট্রালাইজেশনের দরকার আছে। কিন্তু পুরো এলাকাটা ব্যাকওয়ার্ডনেসের মধ্যে রয়েছে। যেখানে বেসিক্যালি বড় ইরিগেশন প্রজেক্ট নেওয়ার দরকার, যেখানে কৃষিতে ব্রেক থ্রু করার দরকার—অসীমবাবু এবারের বাজেট বক্তৃতায় বললেন—বাঁকুড়ায় উন্নয়ন করবেন। এর আগে সেন্ট্রাল গভর্নমেন্টের প্রগ্রাম ড্রট প্রোন এরিয়া প্রোগ্রাম ছিল। বাঁকুড়ায় অনেক রিজিড টিউবওয়েল ছিল। ডি.পি. এ.পি. শেষ হয়ে গেছে। সেন্টারের প্রোগ্রাম ছিল রাজীব গান্ধী টেকনোলজি মিশন—অনেক প্রোগ্রাম বড় বড় রিজিয়ানে জোর দেওয়া হবে। প্রোগ্রামগুলি শেষ হয়ে গেছে। লার্জ স্কেল প্রোগ্রাম ছাড়া এই ড্রট প্রোন এরিয়া সমস্যার মোকাবিলা করা যাবে না। সেজন্য আমি বলছি যে ডিসেন্ট্রালাইজেশন নয়, একটা অটোনমাস এলাকা তৈরি করতে হবে এবং সেখানে ম্যাসিভ ফান্ড ইনফ্রাক্স দরকার। তাই স্যার, আমি বলছি যে আমাদের অ্যামেন্ডমেন্টগুলো দিয়ে, এই প্রস্তাবটা ভাল কিন্তু যথেষ্ট নয়। এর সঙ্গে দরকার সরকারের সদিচ্ছার এবং সরকারের নির্দিষ্ট পদক্ষেপ। শুধু নির্বাচন এসে গিয়েছে বলে নয় ওই এলাকার উন্নয়নের জন্য, ওঁরা কিছু নির্দিষ্ট পদক্ষেপ নেবেন এবং যথেষ্ট টাকা দেবেন। এই কটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিষদীয়মন্ত্রী যে সরকারি প্রস্তাব এনেছেন এবং সরকারপক্ষ থেকে আমাদের মুখ্য সচেতক যে সংযোজন এনেছেন তাকে সমর্থন করে, মাননীয় বিরোধী দলের সদস্য সৌগত রায় যেটা এনেছেন পরিষদীয়·মন্ত্রী তার জবাব দেবেন। ঠিক যে ভাবে এখানে এসেছে, এইভাবে এখানে এই মুহূর্তে ওঁদের সংশোধনীটার সঙ্গে সহমত হওয়া যাচ্ছে না। তবু মূল বিষয়গুলোর উপর আমি বক্তব্য রাখছি। প্রথম বলি পশ্চিমাঞ্চলের জেলাগুলো—বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর, বীরভূম, বর্ধমানের যেটা লাল মাটি, কাঁকুড়ে মাটি এলাকা, আমরা মূলত যাকে বলি রেড ল্যাটেরাইট ডিস্ট্রিক্ট, তার যে অংশ তার ব্লকগুলো সম্বন্ধে এখানে চিন্তা করা হয়েছে।

আমরা তথ্যগুলো যুক্ত করেছিলাম। আমাদের রাজ্যে বিভিন্ন গুরুত্বপূর্ণ ক্ষেত্রে যে ব্যয় করা হয় আর এই জেলাগুলোতে যে ব্যয় করা হয় মাথাপিছু এবং এলাকাপিছু সেখানে অবস্থানটা কি রকম। তবে পরিসংখ্যান দিয়ে গোটা চিত্রটা বলা যাচ্ছে না। তার কারণ পরিসংখ্যান জেলাওয়াড়ি আছে, ব্লক ওয়াড়িও আছে এবং কোনও কোনও বছরে মাথাপিছু বরাদ্দ হয়তো সমস্ত রাজ্যের যে মাথাপিছু তার থেকেও কোথাও কোথাও বেশিও হয়েছে কিন্তু তা দিয়ে পুরো চিত্রটা আসছে না কারণ এর তো একটা ইতিহাস আছে। তার এক দু বছরে কোথাও কোথাও কি একটু বেশি বরাদ্দ হল তাই দিয়েও পুরো চিত্রটা আসছে না। তাই আমি তার মধ্যে প্রবেশ করলাম না। না করে আমি মনে করছি যে মূল যে ক্ষেত্রগুলো আছে পরিকাঠামোর দিক থেকে সেচ, রাস্তা, গ্রামীণ বিদ্যুৎ এবং কৃষির ক্ষেত্রে নির্দিষ্ট পদক্ষেপ, শিল্পের ক্ষেত্রে, শিক্ষা, উচ্চ-শিক্ষার ক্ষেত্রে, জনস্বাস্থ্যের ক্ষেত্রে আমরা মনে করছি অতিরিক্ত গুরুত্বপূর্ণ পদক্ষেপের প্রয়োজন আছে। প্রয়োজন আছে এই কারণে যে এটা মাননীয় সদস্যরা বক্তব্য রেখেছেন ওই জেলাগুলোতে উৎপাদন এবং কর্মসংস্থান আমরা কতটা বৃদ্ধি করতে পারব, কত বেশি করতে পারব। এর শুরু কিন্তু ওই এলাকার যে জমি তার উপর শস্যক্রমের পরিকল্পনা চিন্তায়। ওই এলাকার জমি নিয়ে এখানে ওই এলাকার জমি সম্পর্কে এখানে সকলেই অবহিত আছেন। মাননীয় বিধায়করা আমার থেকে বেশি জানেন। ওই জেলা থেকেই আমার নিজের অভিজ্ঞতার সূত্রপাত। মাননীয় বিধায়ক সৌগতবাবু বললেন, আমার মনে পড়ে যাচ্ছে। আমি তখনও ঠিক মন্ত্রী হইনি, ৮৩। ৮৪ সালে, প্রথম জেলা পরিকল্পনা সার্বিকভাবে বাঁকুড়ার জন্য হয়। বাঁকুড়া ক্রিশ্চিয়ান কলেজে এই সভা আমরা ডেকেছিলাম। তার ভিত্তিতে গোটা জেলা, অন্য জেলাগুলো একেবারে নিচের তলা থেকে কিভাবে পরিকল্পনা হবে। ওই বাঁকুড়ার মডেলটি গৃহীত হয়। সেইটা আবার এখানে এসে গেল বলে বলছি। প্ল্যানিং কমিশন মনে করেন তখন ওইটে মডেল হওয়া উচিত। বস্তুতঃ ওই অঞ্চল থেকে আমাদের জ্ঞানের সূত্রপাত। তাতে যে কোনও এলাকার মাটির যে ভাষায় আপনারা বলেন টারের মাটি, একেবারে ওপরের, মাঝারি এবং একেবারে নিচের। ওই জেলাগুলোর কিন্তু পরিকল্পনা, ইতিমধ্যেই তার উপর নজর দেওয়া হয়েছে। মাটির অবস্থানগুলো কি? ওপরের মাটিতে টারের মাটিতে খাদ্যশস্য নেই, পশু খাদ্যশস্য। নিচে একমাত্র খাদ্যশস্য। মাঝারি উভয়ে বা অর্থকরী চাষ। এই শস্যক্রমের দিকে বাড়তি নজর দেওয়া প্রয়োজন। পরে আসছি সেচ।

[4-10 — 4-20 p.m.]

সেচের লক্ষ্ণীয় এই এলাকাগুলিই সেই এলাকা যেখানে স্বাভাবিকভাবে ভূতল নেই। ছোটনাগপুরের প্রাইমারি রক ভেঙ্গে ভেঙ্গে ক্রমে ক্রমে আমরা অ্যালোভিয়াল প্লেনে এসেছি। আপনি যদি বাঁকুড়া জেলা ধরেন তাহলে বাঁকুড়া জেলা একটা সুন্দর প্রমাণ

দেয়। বাঁকুড়া জেলাকে ২২টা ব্লক নিয়ে যদি মাঝখান দিয়ে কেটে দেন তাহলে দেখবেন পশ্চিমাঞ্চলের প্রাইমারি রকসল এলাকা। কমতে কমতে বিষ্ণুপুর, জয়পুর, কোতলপুরে যে মুহূর্তে আপনি প্রবেশ করছেন আপনি তখন নিউ অ্যালোভিয়ানে প্রবেশ করলেন, তার পর একেবারে অ্যালোভিয়ান। সেজন্য বাঁকুড়া জেলায় সেই ব্লকগুলি নেওয়া হয়েছে যেটা প্রাইমারি রকস মাঝারি। আপনি যেগুলি বললেন সোনমুখী, পাত্রসায়ার, ইন্দাস—আমি খোলাখুলি আপনাকে বলছি সেনামুখী, পাত্রসায়ারের কিছু অংশ ডি.ভি.সি.-র জল পায় বাকি অংশ পায় না। এই বিভাজন কিন্তু ব্লকওয়াড়ি হয়েছে, ব্লকের নিচে অঞ্চলওয়াড়ি এখনও হয়নি, ওইভাবে এটাকে গ্রহণ করতে পারছি না। পরে আমরা দেখব, মাইনটায় খুঁটি-নাটি অ্যাপ্লাই করব। সেচের ক্ষেত্রে স্থায়ী ভূ-জলের অবস্থান একিউয়ার কিন্তু ওয়েস্টার্ন ল্যাটেরাইটে নেই, আছে পাথরের খাঁজে খাঁজে জল। যার জন্য কথা প্রসঙ্গে বলে ফেলেছিলাম ল্যাটেরাইট জোনে হেভি ডিউটি ডিপটিউবওয়েলের কথা বিধায়করা জানেন সেটা। এটা বসানো উচিত নয়, কারণ ডিপ-টিউবওয়েল ড্রাই হয়ে যাবে যে কোনও সময়। সবচেয়ে ভাল হচ্ছে বিগ ডায়ামিটার ডাগওয়েল, কভার করা, আস্তে আস্তে রাত্রে বেলায় জল চুঁয়ে চুঁয়ে জমা হয়, সেই জল ভাল, বেশি চলে আর হচ্ছে ঢাল ব্যবহার করে জোঁড় বাঁধ, মাঝারি সেচ প্রকল্পে সবচেয়ে ভাল পুরুলিয়া জেলার গোটা এলাকা তাই। সেই ভাবে যুক্ত হয়েছে ২০টি ব্লক বাঁকুড়ার পশ্চিমাঞ্চল এবং বীরভূম ও বর্ধমানের পশ্চিমাঞ্চল। মাঝারি সেচ প্রকল্পের জলটা ধরে রেখে সেচ প্রকল্পে খুব জোর দেওয়া উচিত বলে আমরা মনে করছি। আমরা মনে করছি মাটির ক্ষয় রোধ করার জন্য ওয়াটার সেভ ডেভেলপমেন্ট যেটা এখন বলা হয় এবং সামাজিক বন সৃজন, মাটির নিজের সার রক্ষা করা। এই জেলা যেখানে জৈব ও রাসায়নিক সারের সংমিশ্রন সবচেয়ে ভাল ফল দেয় পশুপালন যে জেলাগুলির ভাল জিনিস তার সঙ্গে সামাজিক বন সৃজনের গাছগুলি মাটির উপরে আচ্ছাদন দেয় আবার পশুদেরও খাদ্য দেয়। গ্রামীণ বিদ্যুতের ক্ষেত্রে আমরা জানি এই পশ্চিমাঞ্চলের জেলাগুলির এই এলাকা গড়ের চেয়ে কম আছে। এই জেলাগুলি আবার একই ভাবে প্রকৃতির এমনই খেয়াল মাটির নিচে অপ্রধান খনিজে ভর্তি, সেখানে খনিজের সদব্যবহার করা এবং তার কাজ কিছু কিছু শুরু হয়েছে, তার জন্য আরও অতিরিক্ত পদক্ষেপ প্রয়োজন হবে। একথা সঠিক ভাবেই মাননীয় বিধায়ক পূর্ণেন্দুবাবু বলেছেন। এই এলাকাকে নিয়ে তার মাটির চরিত্র মানে শুধু সয়েল টেস্টিং বলছি না সয়েল সার্ভে পর্যন্ত নিয়ে বিশ্ববিদ্যালয়ে কাজ করার প্রস্তাব আমরা উল্লেখ করেছি, বাঁকুড়াতে এইরকম একটা গ্রামীণ বিশ্ববিদ্যালয় করার কথা ভাবনা চিন্তা করছি। এটা ঠিক বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় স্থাপিত হয়েছিল এর উপর গুরুত্ব দিয়েই এবং ভাল কাজ কেউ করেছেন। এই প্রতিটি ক্ষেত্রগুলিকে নিয়ে আমাদের অতিরিক্ত প্রয়াসের প্রয়োজন। এখানে সৌগতবাবু যে প্রশ্নটা রেখেছেন এর স্টেটাস সম্বন্ধে। আমি

মনেকরি আপনি বলতে বলতে শেষকালে সঠিক কথাই বলেছেন সেটা হচ্ছে আপনার রাজনৈতিক সদিচ্ছা আছে কি না। স্ট্যাটিউটরি নয়, স্ট্যাটিউটরি অনেক বডিজ আছে, খোলাখুলি আমি বলছি স্ট্যাটিউট করে নজর ঠিক হচ্ছে না। আমার মনে হচ্ছে এখানে অবস্থানের সম্বন্ধে বলা উচিত। ৭৩,৭৪ সংবিধান অ্যামেন্ডমেন্টের আগে এক রকম ছিল আবার পরে এক রকম হয়েছে। কেন্দ্রীয় সরকারেব বিষয়, ইউনিয়ন লিস্ট, যুগ্ম তালিকা, কেন্দ্র-রাজ্য। রাজ্য তালিকা ছিল তারপর জেলা তালিকা করে দেওয়া হয়েছে ১১ এবং ১২ সিডিউলে। আর কোনও তালিকা নেই। সেখানে দায়িত্বের কথা বলে দেওয়া হয়েছে, গ্রামাঞ্চলে জেলা পরিষদের, শহরাঞ্চলে পুরসভার এবং জেলা পরিষদ কমিটি। ডি.জি.এইচ.সি.-র মাননীয় সদস্য এখানে উপস্থিত আছেন সেটা ব্যতিক্রম। আর কতগুলি এলাকা বিদর্ভকে ঘিরে মধ্যপ্রদেশ, উড়িষ্যাকে ট্রাইবাল ল্যাপে ঘিরে যেখান রাষ্ট্রপতি বিশেষ ক্ষমতা বলে করে দিয়েছিলেন তার বাইরে করা যায় না। আর করতে গেলে রাজ্যকে ভাঙ্গতে হবে। যার বিরোধিতা আপনি বক্তব্য রাখতে গিয়ে করে দিয়েছেন।

এইটা মনে রেখে, রাজনৈতিক সদিচ্ছা মনে রেখে আমরা যে পদক্ষেপটা নিতে চাইছি সেখানে এই কাজটা কি হবে? এই যে পরিকল্পনা জেলাগুলো করছে তার সঙ্গে সমন্বয় রেখে বাড়তি একটা জিনিস দরকার এবং রাজ্য স্তরে রাজ্য পরিকল্পনা পর্ষদ দপ্তরগুলো যা করছে তার এবং জেলা পরিষদের সঙ্গে সামঞ্জস্য রেখে এই এই ক্ষেত্রগুলোতে, এই গুরুত্বপূর্ণ অতিরিক্ততা একেবারে সুসংহত করা যায়। এটা হচ্ছে স্ট্যাটাস। আর তার গঠন কাঠামো—এটা আমরা প্রস্তাবাকারে রাখছি। আপনারা এখন বা পরে মত দিতে পারেন। একেবারে খোলা মন আমাদের। সেখানে আমরা বলছি যে, সাধারণ ভাবে জেলার মাননীয় মন্ত্রী, রাষ্ট্রমন্ত্রী আছে, তাঁরা থাকবেন। প্রত্যেক মাননীয় বিধায়ক থাকবেন ঐ এলাকার। প্রত্যেক মাননীয় সাংসদ থাকবেন, জেলা সভাধিপতি থাকবেন, জেলা শাসক থাকবেন। এই হচ্ছে তার গঠন। এবং এতদিন যেটা ছিল, জেলাগুলো এমন যে এখানে ডিভিশনাল কমিশনারের সেই গুরুত্ব নেই যেটা উত্তরবঙ্গে আছে। এখানে এই জন্য আমরা—ডেভেলপমেন্ট প্লানিং ডিপার্টমেন্টে নোডালি কানেক্টেড—তার জয়েন্ট সেক্রেটারিকে মেম্বার সেক্রেটারি করতে চাইছি যাতে ফান্ড ফ্লো, এইগুলো হয়। প্রস্তাবাকারে রাখছি। এর যেটা কার্যকর দিক, এর জেনারেল বডি, সেখানে একটা সিদ্ধান্ত নিতে হবে যে, এর শীর্ষে কে থাকবেন। প্রস্তাবে এক্ষেত্রে আছে যে, এই জেলাগুলোর মধ্যে একজন প্রবীন মন্ত্রী, তিনি সভাপতি হন। আরেকজন রাষ্ট্রমন্ত্রী যিনি আছেন ঝাড়গ্রাম উন্নয়ন পর্যদের তিনি এর সহ-সভাপতি হন। আরেকটা প্রস্তাব হতে পারে, ঘুরে ঘুরে প্রত্যেক মন্ত্রী হন। আপনারা মত দেবেন। যদি একজন প্রবীণ মন্ত্রী, আপনারা চিন্তা করে বলবেন, তার সভাপতি হয়ে থাকে তো ভাল। এর যেটা কার্যকর দিক, একজিকিউটিভ আর্ম বা অন্য কোনও মতো যদি থাকে আপনারা মত দেবেন। এছাড়াও কথার কথা

বলছি, আপনারা যদি মনে করেন, মাননীয় মুখ্যমন্ত্রীর হওয়া উচিত, উপ-মুখ্যমন্ত্রীর হওয়া উচিত তাহলে আপনারা বক্তব্যে তা রাখবেন। আমাদের মন কিন্তু একেবারে খোলা।

**... (ভয়েস ঃ ডেপুটি স্পিকারকে চেয়ারম্যান করে দিন।) ...**

উনি তো থাকছেন। উনি বিধায়ক হিসাবে থাকছেন এবং একটা বিশেষ পদে আছেন। যাইহোক, আমি এবিষয়ে পরে আপনাদের সঙ্গে আন্তরিক মত বিনিময় করব। আমি তো সিদ্ধান্ত দেবার মালিক নই, আমিও আলোচনায় অংশ গ্রহণ করছি, মুভ করেছেন উনি, উনি সামআপ করবেন। সমস্ত নির্যাস নিয়ে আমরা ফিরে যাব। গিয়ে তারপর আসব। এর একজিকিউটিভ আর্মটা একটু ছোট করা দরকার। সভাধিপতিদের থাকা দরকার। উপরে একজন মন্ত্রী মহাশয় থাকবেনেই। আর আমি শুধু বলছি মাননীয় বিধায়কদের ক্ষেত্রে, দুটো প্রস্তাব রাখছি। একটা প্রস্তাব হচ্ছে, প্রত্যেক রাজনৈতিক দলের একজন এম.এল.এ. থাকবেন। আরকেটা প্রস্তাব হচ্ছে প্রপোরশনেট রিপ্রেজেনটেশন, অনুপাত প্লাস অন্তত প্রত্যেক রাজনৈতিক দলের একজন করে। এই দুটোর বিষয়ে আপনাবা মত দেবেন। এখন বা পরে দিলে অসুবিধা নেই। টাকার বরাদ্দ পশ্চিমাঞ্চল এবং উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ নিয়ে। এ বছর যে অর্থ ধরা ছিল, ৪৫ কোটি আগামী বছর ৫৫ কোটিতে উন্নিত করা হয়েছে। উত্তরবঙ্গ এবং এর মধ্যে বিভাজন,—উত্তরবঙ্গ নিয়ে আলোচনাটা আমার মনে হচ্ছে আজকে হয়ে গেল ভাল হত। কারণ, এই নিয়ে আবার অপপ্রচার শুরু হয়ে যায়। যাইহোক, তা সে বি.এ. কমিটি যা সিদ্ধান্ত নিয়েছে, আমি তো যুক্ত নই। ঐ আলোচনাটা পরে এক সময়ে করলে মনে হয় ভাল হবে। সেইজন্য আমি বন্টনের মধ্যে যাচ্ছি না। আর, আমি সর্বশেষে বলছি, এর কিন্তু মূল হচ্ছে আমাদের রাজনৈতিক সদিচ্ছা আছে কিনা। আমি রাজ্য সরকারের সংশ্লিষ্ট দপ্তরগুলোর পক্ষ থেকে বলছি, এই সদিচ্ছাটা আমাদের আছে এবং আমরা কাজে তা প্রমাণ করে দেখাব। এই পরিকল্পনার টাকা যাবে এবং যখন কাজ হবে, যে যার যার ইমপ্লিমেন্টিং এজেন্সির কাজ করার সঙ্গে সঙ্গে, এর মনিটারিং-এর সঙ্গে, এর নজরদারির সঙ্গে আমরা চাইছি প্রত্যেক বিধায়ক যুক্ত হয়ে থাকুন এবং তার রিপোর্ট যথাযথ ভাবে জানানো দরকার মাননীয় বিধায়কদের, প্রয়োজনে বিধানসভাকে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ গঠনকে কেন্দ্র করে যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে সে সম্পর্কে আলোচনা হয়েছে। সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা যারা আলোচনায় অংশগ্রহণ করেছেন তারা সকলেই এই পর্ষদ গঠনের বিষয়টাকে অভিনন্দন এবং স্বাগত জানিয়েছেন।

[4-20 — 4-26 p.m.]

যদিও কেউ কেউ সরকারকে কিছু কিছু বিষয়ে সচেতন এবং সতর্ক করার চেষ্টা করেছেন এবং যে আশা তাঁরা প্রকাশ করেছেন যে, এই উন্নয়ন পর্যদ যাতে কাগজে-কলমে পর্ষদ হিসেবে না থেকে বিষয়টি এলাকার উন্নয়নে কার্যকর ভূমিকা পালন করতে পারে সে বিষয়ে এটা যেন এগোয়। সেই দিকে লক্ষ্য রাখার জন্য মাননীয় অর্থমন্ত্রী বিশদভাবে উন্নয়ন পর্যদ গঠনের উদ্দেশ্য কি, পটভূমিকা কি এবং কিভাবে উন্নয়ন পর্যদ গঠিত হবে, তার কার্যক্রম কি হতে পারে তার কিছুটা রূপরেখা এখানে তিনি তুলে ধরেছেন। শুধু এটুকু বলতে চাই যে, পশ্চিমবঙ্গের যে ৫টি জেলা, যাদের ৭০টি ব্লক এবং তার সাথে বীরভূমের যে ৩টি ব্লক সংযুক্ত হয়েছে, এই ৭৩টি ব্লককে নিয়ে পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্যদ গঠিত হয়েছে এবং এর খুব প্রয়োজন ছিল। আমরা জানি অর্থনৈতিক দিক থেকে, রাজনৈতিক দিক থেকে, সামাজিক বিকাশের দিক থেকে এই এলাকা এখনও পিছিয়ে আছে। সুতরাং রাজ্যের অন্যান্য এলাকার সামাজিক বিকাশের সাথে, অর্থনৈতিক অগ্রগতির সাথে সমতালে এটাকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য আরও একটু নিবিড়ভাবে দৃষ্টি দেওয়ার জন্য একটা উন্নয়ন পর্যদের প্রয়োজন ছিল। ঝাড়গ্রাম এলাকার উন্নয়নকে কেন্দ্র করে ঝাড়গ্রাম উন্নয়ন পর্যদ ছিল। পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্যদ ঝাড়গ্রাম উন্নয়ন পর্যদের একটা পরিবর্তিত এবং পরিবর্ধিত রূপ। যেমন রাজ্যে সুন্দরবনের উন্নয়নের জন্য সুন্দরবন উন্নয়ন পর্যদ আছে। যেমন দিঘার উন্নয়নের জন্য দিঘা ডেভেলপমেন্ট বোর্ড আছে। অনেক জায়গায় এরকম কিছু কিছু পর্যদ আছে। এই পর্যদ গঠিত হলে এই পর্যদের কার্যক্রমের মধ্যে দিয়ে এই এলাকার উন্নয়ন ত্বরান্বিত হবে এবং অগ্রগতি আরও সুনিশ্চিত হবে বলে আমরা মনেকরি। এই ৫টি জেলার কিছু কিছু অংশ ভূ-প্রাকৃতিক দিক থেকে সংশ্লিষ্ট জেলাগুলি এবং অন্যান্য জেলার থেকে ভিন্নতর হওয়ায় আবহাওয়ার ক্ষেত্রে পার্থক্য রয়েছে, সেচের দিকে ঘাটতি রয়েছে, পানীয় জলের নানা ধরনের সুবিধা-অসুবিধা রয়েছে। সুতরাং এই এলাকার মানুষের আর্থিক, রাজনৈতিক ও সামাজিক অগ্রগতি এবং স্বনির্ভরতা এইসব জিনিসগুলোকে সামনে রেখে যাতে পরিকল্পনা রূপায়ণ করতে পারি তার জন্য এই পর্যদ গঠিত হয়েছে। এই প্রস্তাবকে গ্রহণ করার জন্য সভায় সবাইকে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। মাননীয় সৌগতবাবু যে সংশোধনী এনেছিলেন আপাতত এই মুহূর্তে সেই সংশোধনী গ্রহণ করা সম্ভব হচ্ছে না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় সৌগতবাবুর অ্যামেন্ডমেন্ট মুভ হয়নি। কাজেই সেটা গ্রহণ করার প্রশ্নই ওঠে না।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি এখন অ্যামেন্ডমেন্টটা মুভ করব?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** না, সেটা হয় না। এর একটা পদ্ধতি আছে। মাননীয় রবীনবাবুর একটা অ্যামেন্ডমেন্ট ছিল, সেটা শুরুতে গ্রহণ করা হয়েছে এবং তারপর আলোচনা শুরু হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** কতক্ষণ টাইম লিমিট আছে সেটা দেখা দরকার ঠিকই। তবে এটা এক্সক্লুসিভলি হাউসের উইলের উপর নির্ভর করে। আপনি নোটিশ দেওয়ার রুল—১৬৯টা দেখুন। মাননীয় রবীনবাবু কি সেই টাইম অনুযায়ী দিয়েছেন? আমার মনে হয় দেননি। উনিও দেননি, আমিও দিইনি। আপনি ইচ্ছে করলে আমাকে অ্যামেন্ডমেন্ট মুভ করতে দিতে পারেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি অ্যামেন্ডমেন্ট মুভ করেছেন এটা আমি ধরে নিলাম। কিন্তু উনি গ্রহণ করছেন না।

**শ্রী সৌগত রায় ঃ** কই, উনি তো তা বললেন না।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** আপাততঃ আপনার অ্যামেন্ডমেন্ট এখন গ্রহণ করা সম্ভব হচ্ছে না।

**শ্রী সৌগত রায় ঃ** তাহলে আপনি তফসিলি ও আদিবাসীদের ইনক্লুশন চাইছেন না?

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** এটার আরও বিচার-বিবেচনার প্রয়োজন আছে।

The motion of Shri Rabindra Nath Mondal that—

সংযোজিত তপশিল-এ বীরভূম জেলার
"৭-খয়রাসোল" এর পর
"৮-সিউড়ী ১
৯-নলহাটি ১
১০-মুরারই ১" কথাগুলি যোগ করা হোক।

was then put and agreed to.

The motion of Shri Saugata Roy (Amendment) was then put and lost.

**"এই সভা মনে করে যে, পশ্চিমবঙ্গের পশ্চিমাঞ্চলের পাঁচটি জেলার নিম্নলিখিত সত্তরটি পঞ্চায়েত সমিতিভূক্ত লাল কাঁকুড়ে মাটি এলাকায় জমির উৎপাদনশীলতা ও**

পরিকল্পনার দিক থেকে আরও উন্নয়নের সুযোগ রয়েছে;

উক্ত এলাকায় উৎপাদনের হার, পরিকাঠামোগত পরিষেবা, সামাজিক পরিষেবা, জমিতে জল সংরক্ষণ ব্যবস্থা, খরা-প্রবণতা রোধ ইত্যাদি বিভিন্ন ক্ষেত্রে উন্নয়নের অধিকতর প্রয়োজন আছে;

ত্রিস্তরীয় পঞ্চায়েত ব্যবস্থা ও স্থানীয় স্বায়ত্তশাসন ব্যবস্থার মাধ্যমে পশ্চিমাঞ্চলের ঐ সত্তরটি পঞ্চায়েত সমিতিভূক্ত এলাকার সামগ্রিক উন্নয়ন প্রক্রিয়া চলার সাথে সাথে ঐ এলাকার সার্বিক উন্নয়নের বিভিন্ন প্রকল্প নির্বাচন ও অগ্রাধিকার প্রয়োগ করে উন্নয়ন প্রক্রিয়াকে ত্বরান্বিত করা দরকার;

পশ্চিমাঞ্চলের ঐ নির্ধারিত এলাকার জনসাধারণের সার্বিক জীবনযাত্রার মানোন্নয়নের সাথে সাথে সামাজিক পরিষেবার ভিত্তি আরও সুদৃঢ় করা জরুরি;

পঞ্চায়েত ও জেলা পরিকল্পনা কমিটির সাথে সমন্বয় রেখে অতিরিক্ত পদক্ষেপের জন্য উক্ত পঞ্চায়েত সমিতিভূক্ত এলাকাগুলি জনসাধারণের অংশগ্রহণের মাধ্যমে সার্বিক উন্নয়নের রূপরেখা তৈরি এবং প্রকল্প রূপায়ণে সহায়তা করার জন্য একটি উন্নয়ন সংস্থা গঠন করা প্রয়োজন;

পশ্চিমাঞ্চলের উক্ত পঞ্চায়েত সমিতিভূক্ত এলাকাগুলির সার্বিক বিকাশের জন্য রাজ্য যোজনা পর্যদের রূপরেখা এবং বিভিন্ন জেলা পরিষদগুলি ও অন্যান্য স্থানীয় স্বায়ত্তশাসন সংস্থার উন্নয়ন প্রক্রিয়ার সাথে সংগতি রেখে অতিরিক্ত পূর্ণাঙ্গ প্রকল্প রূপায়ণ অত্যন্ত প্রয়োজনীয়; এবং

পশ্চিমাঞ্চলের পাঁচটি জেলার বর্তমান পরিকল্পিত যোজনার পরিপ্রেক্ষিতে উক্ত এলাকায় সার্বিক উন্নয়ন ত্বরান্বিত করার জন্য ঐ জেলাগুলির জেলা পরিকল্পনা কমিটিরও রাজ্য যোজনা পর্যদের নীতির সঙ্গে সামঞ্জস্য রেখে পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্যদ গঠন করা একান্ত প্রয়োজন।

অতএব, এই সভা প্রস্তাব গ্রহণ করছে যে, পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে এই রাজ্যের পশ্চিমাঞ্চলের মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়া, বর্ধমান ও বীরভুম জেলার সংযুক্ত তফসিলে বর্ণিত সত্তরটি পঞ্চায়েত সমিতিভূক্ত এলাকার সার্বিক উন্নয়নের জন্য পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্যদ গঠনে অবিলম্বে কার্যকর পদক্ষেপ গ্রহণ করা হোক।

এই সভা আরও প্রস্তাব গ্রহণ করছে যে, প্রস্তাবিত পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্যদ হবে বর্তমান ঝাড়গ্রাম উন্নয়ন পর্যদের পরিবর্তিত ও পরিবর্ধিত রূপ এবং এই পর্যদ প্রধানত

জেলা পরিকল্পনা কমিটি কর্তৃক সার্বিক জেলা উন্নয়ন পরিকল্পনার মধ্যে নিহিত অতিরিক্ত প্রয়োজনীয় বিষয়গুলি চিহ্নিত করে সেই ঘাটতিগুলি পূরণের জন্য অতিরিক্ত প্রকল্প রচনা ও তার রূপায়ণে সহায়তা করবে এবং স্থানীয় পঞ্চায়েত, পুরসভা ও বিভিন্ন দপ্তরের সঙ্গে সমন্বয় সাধন করে রূপায়ণের কাজের প্রয়োজনীয় তদারকির সঙ্গে যুক্ত হবে।

তফসিল

| জেলার নাম | ক্রমিক সংখ্যা | সমষ্টি উন্নয়ন অধিকারের/পঞ্চায়েত সমিতির নাম |
|---|---|---|
| বাঁকুড়া | ১ | তালডাংরা |
| | ২ | সিমলাপাল |
| | ৩ | রাইপুর-১ |
| | ৪ | রাইপুর-২ |
| | ৫ | রানিবাঁধ |
| | ৬ | খাতড়া-১ |
| | ৭ | খাতড়া-২ |
| | ৮ | ইন্দপুর |
| | ৯ | বাঁকুড়া-১ |
| | ১০ | বাঁকুড়া-২ |
| | ১১ | ছাতনা |
| | ১২ | সালতোড়া |
| | ১৩ | মেজিয়া |
| | ১৪ | বড়জোড়া |
| | ১৫ | গঙ্গাজলঘাটি |
| | ১৬ | ওন্দা |
| পুরুলিয়া | ১ | হুড়া |
| | ২ | পুনফা |
| | ৩ | মানবাজার-১ |
| | ৪ | মানবাজার-২ |
| | ৫ | রঘুনাথপুর-১ |
| | ৬ | রঘুনাথপুর-২ |
| | ৭ | বাগমুন্ডি |
| | ৮ | আরসা |

| জেলার নাম | ক্রমিক সংখ্যা | সমষ্টি উন্নয়ন অধিকারের/পঞ্চায়েত সমিতির নাম |
|---|---|---|
| | ৯ | বান্দোয়ান |
| | ১০ | ঝালদা-১ |
| | ১১ | ঝালদা-২ |
| | ১২ | নেতুরিয়া |
| | ১৩ | কাশিপুর |
| | ১৪ | সান্তুরি |
| | ১৫ | পারা |
| | ১৬ | পুরুলিয়া-১ |
| | ১৭ | পুরুলিয়া-২ |
| | ১৮ | বলরামপুর |
| | ১৯ | জয়পুর |
| | ২০ | বড়বাজার |
| মেদিনীপুর | ১ | ঝাড়গ্রাম |
| | ২ | বিনপুর-১ |
| | ৩ | বিনপুর-২ |
| | ৪ | জামবনি |
| | ৫ | নয়াগ্রাম |
| | ৬ | সাঁকরাইল |
| | ৭ | গোপীবল্লভপুর-১ |
| | ৮ | গোপীবল্লভপুর-২ |
| | ৯ | সালবনি |
| | ১০ | কেশপুর |
| | ১১ | গড়বেতা-১ |
| | ১২ | গড়বেতা-২ |
| | ১৩ | গড়বেতা-৩ |
| | ১৪ | মেদিনীপুর |
| | ১৫ | কেশিয়াড়ী |
| | ১৬ | নারায়ণগড় |
| | ১৭ | খড়গপুর-১ |
| | ১৮ | খড়গপুর-২ |

| জেলার নাম | ক্রমিক সংখ্যা | সমষ্টি উন্নয়ন অধিকারের/পঞ্চায়েত সমিতির নাম |
|---|---|---|
| বীরভূম | ১ | দুবরাজপুর |
| | ২ | রাজনগর |
| | ৩ | ইলামবাজার |
| | ৪ | মহম্মদবাজার |
| | ৫ | বোলপুর-শ্রীনিকেতন |
| | ৬ | রামপুরহাট-১ |
| | ৭ | খয়রাসোল |
| | ৮ | সিউড়ি-১ |
| | ৯ | নলহাটি-১ |
| | ১০ | মুরারই-১ |
| বর্ধমান | ১ | দূর্গাপুর |
| | ২ | কাঁকসা |
| | ৩ | অন্ডাল |
| | ৪ | মাসানপুর |
| | ৫ | রাণীগঞ্জ |
| | ৬ | জামুরিয়া |
| | ৭ | আউসগ্রাম-১ |
| | ৮ | আউসগ্রাম-২ |
| | ৯ | বরাবনি" |

The motion of Shri Probodh Chandra Sinha, as amended was then put ant agreed to.

## Adjournment

The House was then adjourned at 4-26 p.m. till Friday, on the 24th March, 2000 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 24th March, 2000 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 08 Ministers, 08 Ministers of State and 126 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Questions
### (to which oral answers were given)

### প্রতিবন্ধী ছেলে/মেয়েদের শিক্ষাদানের জন্য বৃত্তিমূলক শিক্ষাকেন্দ্র

*১২৭।(অনুমোদিত প্রশ্ন নং *৯) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে যৌথ উদ্যোগে প্রতিবন্ধী ছেলে/মেয়েদের বৃত্তিমূলক শিক্ষাদানের জন্য বৃত্তিমূলক শিক্ষাকেন্দ্র গড়ে তোলার পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন, এবং

(খ) সত্যি হলে, যৌথ উদ্যোগে পরিকল্পনা রূপায়নের কাজটি বর্তমানে কোন স্তরে আছে?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** যে আর্থিক বৎসর চলছে এই বাজেট যখন গত মার্চ মাসে প্লেস করা হয়েছিল তখন আপনি বলেছিলেন আমাদের রাজ্যে সরকারি যে ৩টি পলিটেকনিক আছে তাতে স্বল্পকালীন বৃত্তিমূলক শিক্ষা প্রকল্প ৬ মাসের জন্য চালু করা হবে। সেটা চালু করেছেন কিনা এবং ঐসব পলিটেকনিকগুলিতে প্রতিবন্ধী ছেলে-মেয়েদের

*আসন সংরক্ষিত আছে কিনা? থাকলে কতজনের জন্য আছে তা দয়া করে জানাবেন কি?*

**শ্রী বংশগোপাল চৌধুরি :** স্বল্পকালীন বৃত্তিমূলক শিক্ষার জন্য ২২টি কেন্দ্র চালু করেছি। তাতে পলিটেকনিক্স, আই.টি.আই. আছে আর প্রতিবন্ধীদের জন্য ৫ শতাংশ ইতিমধ্যেই আমরা সংরক্ষিত করেছি।

**শ্রী আবু আয়েশ মন্ডল :** বর্ধমান জেলার দুর্গাপুরের কাছে খাতরায় যে বিধানচন্দ্র প্রতিবন্ধী কর্মযোগ্য অনুষ্ঠিত হয়েছিল সেই অনুষ্ঠানে আপনি ছিলেন। সেখানে বলা হয়েছিল কেন্দ্রে যে সমাজ কল্যাণ দপ্তর আছে তার সাথে যৌথভাবে রাজ্য সরকার প্রতিবন্ধীদের জন্য বিশেষভাবে প্রশিক্ষণ কেন্দ্র চালু করার উদ্যোগ আপনি নিতে পারেন। এই বিষয়ে কতদূর অগ্রগতি ঘটেছে?

**শ্রী বংশগোপাল চৌধুরি :** কেন্দ্রীয় সরকারের সমাজ কল্যাণ দপ্তর আমাদের কাছে যে প্রস্তাব চেয়েছিলেন তা আমরা পাঠিয়ে দিয়েছি এবং রাজ্য সরকার এ ব্যাপারে আর্থিক দিক থেকে সহায়তা করবে সেকথা আমরা জানিয়ে দিয়েছি। যৌথ উদ্যোগে প্রতিবন্ধী কেন্দ্র গড়ে তোলার জন্য ভারত সরকারের কাছে সমস্ত কাগজ-পত্র পাঠিয়ে দিয়েছি। আমরা এখন সম্মতির অপেক্ষায় আছি।

**শ্রী আবু আয়েশ মন্ডল :** এই প্রকল্পে রাজ্য সরকারের কত টাকা থাকবে এবং কেন্দ্রীয় সরকারের কত অংশ থাকবে?

**শ্রী বংশগোপাল চৌধুরি :** বৃত্তিমূলক প্রশিক্ষণ কেন্দ্র শুধুমাত্র প্রতিবন্ধীদের জন্য কেন্দ্র গড়ে তোলা হবে। আমরা এরজন্য ৩০ শতাংশ খরচ বহন করব সেকথা লিখিত ভাবে কেন্দ্রকে জানিয়েছি এবং তার পরিকল্পনা আমরা জমা দিয়েছি।

**শ্রী কমল মুখার্জি :** কোথায় কোথায় এইসব বৃত্তিমূলক কেন্দ্র গড়ে তোলা হবে?

**শ্রী বংশগোপাল চৌধুরি :** জায়গা এখনও চূড়ান্ত হয় নি। কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাবার পর সিদ্ধান্ত গ্রহণ করব।

**শ্রী অমর চৌধুরি :** বরাহনগরে প্রতিবন্ধীদের জন্য একটি বৃত্তিমূলক শিক্ষা কেন্দ্র বা স্কুল আছে। এই স্কুলটিতে হোস্টেল ছিল, বাইরের ছেলেরা এসে থাকতে পারত। সেই স্কুলটি এখন বন্ধ। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমরা বার বার গিয়েছি এই স্কুলটি অধিগ্রহণ করার জন্য। আমার প্রশ্ন, এই স্কুলটিকে সরকার থেকে অধিগ্রহণ করে আবার তার পুরানো সম্মানের জায়গায় নিয়ে আসার কথা ভাবছেন কি?

**শ্রী বংশগেপাল চৌধুরি ঃ** নির্দিষ্টভাবে এটা এখনই বলা যাবে না। আপনি যখন বলছেন যে জনশিক্ষা প্রসার দপ্তরের মন্ত্রীর কাছে কাগজপত্র আছে তখন এটুকু বলতে পারি যে আমরা যৌথভাবে আলোচনা করব যদি কাগজপত্র পাঠিয়ে দেন।

**শ্রী অশোককুমার দেব ঃ** আমার কেন্দ্রের পুজালীতে একটি ডেফ অ্যান্ড ড্যাম স্কুল আছে, একটি সংস্থা সেটি চালায়। সরকার থেকে সেখানে বৃত্তিমূলক প্রশিক্ষণ দেওয়ার জন্য কোন সাহায্য করতে পারেন কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** আমার যতদূর জানা আছে তা হল জনশিক্ষা প্রসার দপ্তর থেকে ডেফ অ্যান্ড ড্যামেদের জন্য বৃত্তিমূলক প্রশিক্ষণ কেন্দ্র গড়ে তোলা হয়েছে। আমাদের যৌথ আলোচনা হয়েছে, যা করার প্রয়োজন আমরা আলোচনা করে সেটা করব।

**শ্রী শিবপ্রসাদ দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বর্ধমানে আর স্বল্পকালীন ট্রেনিং সেন্টার খোলা হবে কিনা?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** বর্ধমানের কালনাতে খুব শীঘ্রই একটি স্বল্পকালীন বৃত্তিমূলক প্রশিক্ষণ কেন্দ্র চালু করছি। কালনাতে একটি নতুন পলিটেকনিও খুলব একই সাথে এই সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মূক ও বধিরদের জন্য বেসরকারি উদ্যোগে অনেক স্কুল গড়ে উঠেছে। আমার বহরমপুরেও একটি এরকম আছে এবং আরও অনেক জায়গায় আছে। এইসব স্কুলগুলির পরিচালন কমিটির পক্ষে সরকারি সাহায্য পাওয়া সত্ত্বেও স্কুলগুলি পরিচালনা করা অসম্ভব হয়ে উঠছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, তদন্ত করে এই স্কুলগুলি অধিগ্রহণ করার কথা চিন্তা করবেন কিনা?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** আমার যতদূর জানা আছে সরকারি উদ্যোগ চালু আছে—জনশিক্ষা প্রসার দপ্তরের পক্ষ থেকে। নির্দিষ্টভাবে যদি দেন দেখব। আমরা একসাথে করছি—যেখানে যে রকম সাহায্যের প্রয়োজন সেখানে আমরা সেইভাবে করি।

**বি.টি. রোড প্রশস্তকরণ**

*১২৯।(অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৫) **শ্রী অমর চৌধুরি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বি.টি. রোড প্রশস্ত করার পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ**

(ক) বি.টি. রোডের টালাব্রীজ থেকে ডানলপ ব্রীজ পর্যন্ত অংশে ইতিমধ্যেই ডাবলওয়ে করে প্রশস্তকরণের কাজ সম্পন্ন হয়েছে। উহার বাকি অংশের প্রশস্তকরণের কোনও অনুমোদিত পরিকল্পনা আপাতত সরকারের কাছে নেই। তবে এ বিষয়ে ভাবা হচ্ছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী অমর চৌধুরি ঃ** বি.টি. রোডে ডানলপ পর্যন্ত যে রাস্তা করা হয়েছে তাতে দুটি লেন করা হয়েছে। কিন্তু ডানলপ পর্যন্ত এত ট্রাফিক জ্যাম হয় যে এতে প্রাকটিক্যালি কোন লাভ হচ্ছে না। আমি আপনার কাছে জানতে চাই, বি.টি. রোড চওড়া করে যদি সুফল পেতে হয় তাহলে ডানলপ ব্রীজের ওখানে আরও চওড়া করা দরকার। কাজেই এই ডানলপ ব্রীজের তলাতে চওড়া করার কোন পরিকল্পনা আছে কিনা জানাবেন কি?

[11-10 — 11-20 a.m.]

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** এটার মাথার উপরে রেলওয়ে আছে। রেলওয়ে আমাদের যেটুকু জায়গা অ্যালাউ করেছে আমরা ততটুকু আন্ডার পাশ পেয়েছি। তবে একটা সময়ে যখন ট্রাফিকের সংখ্যা এক রকম ছিল এবং সেই পরিমাপে ওখানে সেই পরিসর আন্ডার পাশ রাখা হয়েছিল। কিন্তু এখন ট্রাফিকের সংখ্যা অনেক অনেক বেড়ে গেছে। ঠিক উল্টোডাঙ্গাতে যে কারণে ডাবল করা হল নিচের পরিসরটাকে পরিসরটা ডাবল করার ফলে এখন গাড়ি-ঘোড়া আর জ্যাম হচ্ছে না, সহজেই পাশ হয়ে যাচ্ছে। বি.টি. রোডেও সেই ধরনের একটা প্রস্তাব আমরা রেলের কাছে রেখেছি। রেলওয়ে রাজি হলে ওরাই এটা করবেন। ওরা যদি পরিসরটাকে ডাবল করেন, আমাদের রাস্তা অনেক চওড়া আছে, ওদের পরিসরটা ছোট। আমরা যতটা ব্লাক টেপিং করে রাখতে পেরেছি অন্ততঃ ততটা পর্যন্ত যদি ওরা চওড়া করেন তাহলে গাড়ি-ঘোড়া ওখান থেকে সহজে পাশ করে যেতে পারে। রেলের সঙ্গে কর্থাবার্তা হয়েছে। রেল এখনও পর্যন্ত এই বিষয়ে একটা সম্মতি জ্ঞাপন করা যাকে বলে সেই সম্মতি জ্ঞাপন করেন নি। কিন্তু প্রস্তাব আমাদের পক্ষ থেকে দেওয়া আছে যাতে নিচের পরিসরটাকে, রেলের আন্ডার পাশটাকে আর একটু বাড়ানো যায়। আর জ্যামের কথা বলছেন। পি.ডব্লিউ. রোড যেখানে ডানলপের কাছে মিট করেছে এবং বি.টি. রোড শুরু হচ্ছে, সেখানে রাস্তা কিন্তু যথেষ্ট পরিমাণে

চওড়া আছে। সম্ভবত কলকাতা শহরে বি.টি. রোডের মতো চওড়া রাস্তা আর দ্বিতীয়টি নেই। কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, এই রাস্তা চওড়া হওয়া সত্ত্বেও, ব্লাক টপিং এখানে চওড়া হওয়া সত্ত্বেও লড়ির এখানে পার্কিং টেন্ডেন্সি বহুদিন থেকে আছে। এই লড়িগুলি এখানে ইনলিগ্যালি পার্কিং করা হয়। এখানে হান্ড্রেডস অব হান্ড্রেড লড়ি এমনভাবে দাঁড় করানো থাকে যে যান চলাচলে অসুবিধা হয়। এই বিষয়ে আমরা পুলিশের সঙ্গে যোগাযোগ করেছি। মাঝে মাঝে আমরা পুলিশের সঙ্গে একত্র হয়ে ড্রাইভও দিয়েছি এবং লড়িগুলিকে সরিয়ে দেবার, ম্যাটাডোর ভ্যানগুলিকে সরিয়ে দেবার ব্যবস্থা করেছি। কিন্তু এটা কয়েকদিন মাত্র থাকে, তারা আবার এসে লড়িগুলিকে পার্কড করে। ওখানে লড়িওয়ালাদের বক্তব্য হচ্ছে যে, তাদের জন্য কোন টার্মিন্যাল নেই, তারা কোথায় লড়ি দাঁড় করাবে। ওখানে একটা বিশেষ কমিউনিটির বসবাস আছে। সেই কমিউনিটির যারা লড়ির ড্রাইভার তাদের ওখানে একটা থাকবার ব্যবস্থা আছে। তারা ওখানে থাকতে পারেন, তাদের খাওয়া-দাওয়ার ব্যবস্থা আছে। সেই কারণে তারা ওখানে গাড়িগুলি পার্কিং করে রাখে। তার ফলে যান চলাচলে অসুবিধা হয়। সুতরাং এই বি.টি. রোড যান চলাচল সুবিধার জন্য আমরা টালা ব্রীজের পর থেকে চিড়িয়ামোড় পর্যন্ত দুই ধারে যে সমস্ত ঝুপড়ি ছিল সেগুলিকে ড্রাইভ দিয়ে ভেঙ্গে দিয়েছি, পরিস্কার করেছিলাম। কিন্তু পরিস্কার করলেও পরবর্তীকালে তারা আবার এসে বসে যাচ্ছে। এই প্রসঙ্গে আপনাকে একটা ভাল খবর জানাচ্ছি যে, বি.টি. রোডে যেটা আমরা করেছি সেটাতে বিটুমিনাস সারফেস অনেক উঁচু হয়ে গেছে এবং এবড়ো-খেবড়ো হয়েছে। যার জন্য রাস্তায় এত বিটুমিন দেওয়া সত্ত্বেও আমরা রাস্তা ঠিকমতো ব্যবহার করতে পারছি না, আনডিউলেশন হচ্ছে, কাঁপতে কাঁপতে গাড়িগুলি যাচ্ছে। সেজন্য আমরা নুতন মেশিন নিয়ে আসছি যেটা দিয়ে স্ট্রান্ড রোডে কাজ করছি, রি-সাইক্লিনিং মেশিন। এতে যে বিটুমিন দেওয়া আছে তাকে চেঁচে তুলে দিয়ে সঙ্গে সঙ্গে মিক্সিং করে সঙ্গে সঙ্গে লে করে দিয়ে চলে যাবে এবং পিছনে ভাইব্রেটর রোলার তাকে কমপ্যাকশন করবে এবং তারপরে রোলারের চাপে প্লেন করে দিয়ে যাবে। অর্থাৎ একই সঙ্গে পুরানো রাস্তা নুতন রাস্তায় পরিণত হবে। স্ট্রান্ড রোডে এই কাজ হচ্ছে। ২।১ দিনের মধ্যে স্ট্রান্ড রোডের কাজ শেষ হয়ে যাবে। তখন এটাকে বি.টি. রোডে নেব বলে ঠিক করেছি। বি.টি. রোডের সার্ফেস যাতে আরও স্মুথ সারফেস হয় সেইভাবে মেশিনটাকে ব্যবহার করব এইরকম সিদ্ধান্ত নিয়েছি। এতে হয়ত আপনাদের যান চলাচলের কিছুটা সুরাহা হবে।

**শ্রী অমর চৌধুরি ঃ** বি.টি. রোডের জ্যামজটের সুরাহা করবার জন্য আপনি তৃতীয় বিবেকানন্দ ব্রীজ করবার পরিকল্পনা নিয়েছিলেন সেই পরিকল্পনার কাজ কতদূর এগিয়েছে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** তৃতীয় বিবেকানন্দ সেতু সম্পর্কে আমাদের রাজ্য সরকার

*এবং কেন্দ্রীয় সরকারের যে শেয়ারে কাজ করবার কথা হয়েছিল তাতে আমরা প্রিন্সিপালি এগ্রি করেছি এবং আইডেন্টিফাই করেছি কোন কোন জায়গা দিয়ে সেটা হবে। এরজন্য বালি সাইডে জমির মালিকদের নোটিফাই করে তাদের কনসেন্ট লেটার পর্যন্ত নিয়ে নিয়েছি।* তারা রাজি হয়েছেন সেখান থেকে শিফট করতে। সেখানে ডায়মন্ড বলে একটি কোম্পানি রয়েছে। তার ইউনিয়নের লোকেরা বলেছেন কোম্পানিটি চালু থাক। এ ব্যাপারে বরানগর মিউনিসিপ্যালিটিও এগিয়ে এসেছে। আমরা ডায়মন্ড কোম্পানিকে পাশে সরিয়ে দেবার উদ্যোগ নিয়েছি। কিন্তু ডায়মন্ড কোম্পানির মালিক সম্ভবত ক্ষতিপূরণের টাকাটা বেশি করে চাইছেন। ক্ষতিপূরণের টাকা না দিলে তারা কারখানা সরাবেন না। কারখানাটি বন্ধ হয়ে গেলে এক হাজার লোক বেকার হয়ে যাবেন। ইউনিয়ন বলেছে যে, কমপেনসেশনের টাকা দিয়ে পাশে ওয়ার্কশপ করে দিলে ওখান দিয়ে ব্রীজটা হতে পারে। সেটা নিয়ে বর্তমানে কথাবার্তা চলছে। ব্রীজ করতে যে কোম্পানি তৈরি হয়েছে তারা দেশের মধ্যে ঢুকতে পারছে না, কারণ কেন্দ্রীয় ক্যাবিনেটের গ্রিন সিগনাল না পেলে তারা কাজ করতে পারবে না। অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, এটা ভারতবর্ষে বি.ও.টি. প্রকল্পের প্রথম কাজ। তারা কোম্পানি ফর্ম করে—৫৫০ কোটি টাকা এতে ব্যয় হবে—এত টাকা খরচ করে ব্রীজটা করতে তারা রাজি হয়েছেন। এটা ভারতবর্ষে বি.ও.টি.-র বড় একটা প্রকল্প। আমরা জানি না, কোন দৃষ্টিকোন থেকে এটা আটকে দেওয়া হয়েছে। এর আগে নিতিশকুমার যখন সার্ফেস ট্রান্সপোর্ট মিনিস্ট্রির চার্জে ছিলেন তখন তাঁকে আমি ব্যক্তিগতভাবে অনুরোধ করেছিলাম এটা ক্যাবিনেটে পাশ করিয়ে দিতে। তারপর বাড়তি পাঁচ মাস সময়কালেও এ ব্যাপারে তাঁকে সিদ্ধান্ত গ্রহণ করতে বলেছিলাম। কিন্তু কোন সিদ্ধান্ত গ্রহণ করা হয় নি। এবারেও নিতিশকুমার ঐ মিনিস্ট্রির দায়িত্বে এসেছিলেন এবং তার সঙ্গে একটা ডেটও ঠিক হয়ে গিয়েছিল, কিন্তু যখন দিল্লি গেলাম তখন জানতে পারলাম যে, তিনি আর মিনিস্ট্রি অফ সার্ফেস ট্রান্সপোর্টের মিনিস্টার নন, রাজনাথ সিং তার মন্ত্রী হয়েছেন। ঐ ভদ্রলোককেও এ ব্যাপারে চিঠি দিয়েছি। ইনি উত্তরপ্রদেশ বি.জে.পি.-র প্রেসিডেন্ট ছিলেন। এবারে রাজ্যসভায় আসবেন। তাঁকেও বলেছি, বিষয়টা ক্যাবিনেটে পাশ করিয়ে দিন, কারণ কোম্পানিটা দেশের মধ্যে কাজ করতে পারছে না। আমরা এগিয়ে থাকা সত্ত্বেও রিহ্যাবিলেটেশনে মানুষকে রাজি করান সত্ত্বেও [illegible] কাজটা আরম্ভ করতে পারছি না যেহেতু কেন্দ্রীয় ক্যাবিনেট অনুমোদন দেন [illegible] আমরা কাজটা শুরু করতে পারব।

[illegible] 11-30 a.m.]

[illegible] ভাল্টিভাঙ্গন ডাবলওয়ে করার [illegible] সামনে এবং পেছনে [illegible] অ্যাপ্রোচ

রোড সেইগুলি অত্যন্ত সরু। এই রাস্তা ঠিক ভাবে নিয়ন্ত্রণ না করার ফলে জ্যাম তৈরি হচ্ছে। ফলে এই যে ডাবলওয়ে করে আপনি সফল হয়েছে এতে আমার সন্দেহ আছে। যাতায়াত ব্যবস্থা যদি ঠিক না থাকে এবং আপনি নিয়ন্ত্রণ ঠিক ভাবে না করেন তাহলে সঠিক সফলতা আসে না। এই ব্যাপারে আপনার মতামত কি?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** এটা আমার উত্তর দেওয়ার বিষয় নয়। তার কারণ অরবিন্দ সরণী, এটা আমার দপ্তরের অধিনস্ত নয়, এটা দেখে কলকাতা কর্পোরেশন। এটা কলকাতা কর্পোরেশনের ব্যাপার, তাদের এই ব্যাপারে কি প্রকল্প আছে এটা আমার সঠিক জানা নেই। মাননীয় সদস্য প্রশ্ন তুলেছেন এবং আপনি যে সুন্দর সাজেশন দিয়েছেন এটা নিয়ে আমি কলকাতা কর্পোরেশনের সঙ্গে আলোচনা করব। অরবিন্দ সরণীকে প্রসস্ত করতে হবে এবং ভি.আই.পি.-র মুখ পর্যন্ত লাগিয়ে দিতে হবে এটা কলকাতা কর্পোরেশনের কাছে তুলব।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর কাছে একটা অতিরিক্ত প্রশ্ন করছি। মাননীয় সদস্য অমর চৌধুরি এক প্রশ্নের জবাবে দ্বিতীয় বালির বিবেকানন্দ সেতুর বিষয়ে বলেছেন। আপনি জানেন যে বর্তমানে বিবেকানন্দ সেতুর দক্ষিণ দিকে কলকাতা যাওয়ার দিকে রাস্তাটি মেরামতের জন্য বন্ধ হয়ে রয়েছে। তার ফলে বি.টি. রোড, জি.টি. রোড, পি.ডব্লিউ.ডি. রোড সব সময় জ্যাম হয়ে থাকছে। কারণ কেবল মাত্র উত্তর দিকে রাস্তাটি খোলা আছে। রেল টাকা নিয়ে বসে আছে, কাজ করছে না। সেতুটি পুরোপুরি কবে নাগাদ চালু করা যাবে মাননীয় মন্ত্রী মহাশয় বলতে পারবেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় সদস্য জানেন যে এই বিষয়টা নিয়ে দু ধারের যাঁরা বিধায়ক আছে তাঁদের নিয়ে এবং ঠিকাদার কোম্পানির যাঁরা লোক আছেন তাঁদের নিয়ে এবং রেলওয়ের যে সমস্ত অফিসার আছেন তাঁদের নিয়ে আমি একটা বৈঠক করেছি। সেই বৈঠকে মাননীয় সদস্য উপস্থিত ছিলেন। আমাদের পক্ষ থেকে দাবি ছিল যে কোন কাজ করতে দেরি করা হচ্ছে, দ্রুততার সঙ্গে শেষ করা হচ্ছে না কেন। রেলের ভারপ্রাপ্ত অফিসার, রেলের ইঞ্জিনিয়ার এবং সেখানে যে দুটি সংস্থা কাজ করছে সেই দুটি সংস্থার প্রতিনিধি সেখানে উপস্থিত ছিলেন। এমন কি সেখানে প্রশ্ন তুলে ছিলাম যে টাকা-পয়সা রাজ্য সরকারের পক্ষ থেকে যা দেওয়ার তা পুরোটা দেওয়া আছে। এই ব্যাপারে তারা কোন সদুত্তোর দিতে পারে নি কেন কাজটা ঢিলেঢালাভাবে করছে।

যাই হোক মাননীয় বিধায়ক. এবং অন্যান্য বিধায়ক যাঁরা ছিলেন, আমরা সবাই মিলে এই বিষয়ে চাপ দিই যেভাবে চাপ দেওয়া দরকার। বলি এইভাবে কাজ করলে

সুনির্দিষ্ট সময়ে কাজ শেষ করা যাবে না। তা ছাড়া এক দিক দিয়ে আপ অ্যান্ড ডাউন চালালে যেটা রিপেয়ার হয়েছে এইভাবে গাড়ি চললে সেটারও ক্ষতি হবে, তার লাইফ কমে যাবে। লাইফ যদি কমে যায় তাহলে রিপেয়ার করার মানে কি হল? এত টাকা খরচ করে রিপেয়ার করা হল, তার যদি লাইফ চলে যায় তাহলে তো ক্ষতি হয়ে যাবে। আপনাদের দ্রুততার সাথে কাজ করে অন্য দিক খুলে দিতে হবে। আমাদের দাবি ছিল আগামী বর্ষার আগে কাজ শেষ করতে হবে। এর পরে যে কাজ যেটা ম্যাকিনটোস বার্ন করবে ওদের জন্য আমাদের অপেক্ষা করতে হচ্ছে। লোহা-লক্কড়ের কাজ এবং অন্যান্য যে সমস্ত কাজ আছে সেইগুলি শেষ করলে তবে ওরা কাজ করতে পারবে। ম্যাকিনটোস বার্ন আমাদের তাড়াতাড়ি জায়গাটা দিতে বলেছিল। এটা আমাদের দিতে দেরি হয়ে যাবে।

কিন্তু ম্যাকিনটোস বার্ন বলছে যে দেরি করলে বিটুমিনাস ওয়ার্ক আমরা বর্ষার আগে শেষ করতে পারব না, কারণ অ্যাসফল্টিংয়ের কাজও করতে হবে, শুধুমাত্র বিটুমিনাস সার্ফেস করলেই চলবে না। সুতরাং আমরা বলেছিলাম, আমরা বর্ষার আগেই ওটা চাই। আমরা সেইভাবে চাপ দিই এবং ওদের বলি, পুরোটা না পারলেও যতটুকু পারেন, অন্তত আংশিক যাতে দেওয়া যায়, আপনারা সেইভাবে করুন, তাহলেও অনেকটা এগোবে। প্রথম বর্ষা যখন আসে জুন-জুলাইতে, তার মধ্যে আংশিকটা করা হলে চলবে। তারপর বর্ষার পরে নভেম্বর মাসে বাকি অংশটুকু কাজ শেষ করে ফেলা যাবে। এখন কাজ যে ভাবে চলছে তাতে ম্যাকিনটোস বলেছে এটা সঠিক হচ্ছে না, এটা আমরা মানছি না। তারপর আমরা ওদেরকে চাপ দিই এবং বলি যে এর মধ্যে যতখানি সম্ভব, অন্তত থ্রি-ফোর্থ করে দিন। ম্যাকিনটোস বার্ন যাতে জুন মাসের প্রথম সপ্তাহের মধ্যে মেসটিক অ্যাসফল্টিং ওয়ার্কটা কমপ্লিট করতে পারে, তারজন্য আমরা বলেছি। সেইরকমভাবে প্রোগ্রাম হয়েছে এবং কাজও সেই ভাবেই চলছে। আমরা সুপারভাইজ করছি। এইভাবে করলে আশা করছি কাজটি শেষ করা যাবে।

**ডঃ রামচন্দ্র মন্ডল** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অতিরিক্ত প্রশ্ন—বি.টি. রোড প্রশস্ত করার যে কথা উঠেছে, এইরকম আরও কতগুলো রাস্তা প্রশস্ত করার পরিকল্পনা সরকারের আছে বা কাজ চলছে?

**শ্রী ক্ষিতি গোস্বামী** ঃ এই মুহূর্তে এটা বলা সম্ভব নয়। কারণ সারা রাজ্যে বহু রাস্তা প্রশস্তকরণের কাজ চলছে। আপনি যদি নোটিশ দেন তাহলে আমি পরে আপনাকে লিখে জানিয়ে দেব কত রাস্তা আমরা প্রশস্ত করছি।

**শ্রী অশোককুমার দেব** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে, অছিপুর থেকে

তারাতলা পর্যন্ত জিঞ্জিরা বাজার যে রাস্তা আছে, আপনার দপ্তরের ইঞ্জিনিয়ার থেকে শুরু করে ডি.এম., বি.ডি.ও., পৌরসভার চেয়ারম্যান এবং আমরা থেকে উক্ত রাস্তার অনেক মাপজোক করেছি, কিন্তু এখনও পর্যন্ত রাস্তার কাজই শুরু হয় নি, শুধুমাত্র রিপেয়ার এর কাজ হচ্ছে। আমরা মন্ত্রী মহাশয়ের সঙ্গে মিটিং করেছি। ওখানে যে ভাবে চলছে তাতে আমরা আপনার কাছে জানতে চাই, রাস্তাটির কাজ কবে শুরু হবে, এবং রাস্তাটি আরও বাড়ানো যাবে কিনা, তার জন্য কোনও সিদ্ধান্ত আছে কিনা?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় সদস্য খুব ভাল ভাবেই জানেন, এই রাস্তাটি কলকাতার দিক থেকে যেখান থেকে শুরু হয়েছে—জিঞ্জিরা বাজারের ওখানে খুব সঙ্কটপূর্ণ অবস্থা ছিল। এই অবস্থায় স্টোন ব্রিক্স, পাথর কেটে ইটের মত করে লাগানো হয়। কিন্তু আমরা সেই স্টোন সেটিং করে রাখলেও, ওখান দিয়ে প্রতিদিন যে ট্রাফিকগুলো যায়, ট্যাংকারগুলো যায়, তাতে রক্ষা করা যায় নি। শেষ পর্যন্ত সিদ্ধান্ত হয় যে জিঞ্জিরা বাজার রাস্তাটি কংক্রিট করে দেওয়াই ভাল। ইতিমধ্যে আমরা ঐ রাস্তায় কিছুটা কংক্রিট করে ফেলেছি। ফলে বর্ষার সময়ে কাদা উঠবে না এবং জলও ছিটোবে না। ওখানে আগে যেখানে কিছু কিছু জায়গায় জল না সরার জন্য জল জমত, সেইসব জায়গায় কিছু পয়েন্টে আমরা কংক্রিট সার্ফেস করে দিয়েছি। মাননীয় বিধায়ক আমার থেকে ভাল করেই জানেন, সেইসব পয়েন্টে আমরা ছোট ছোট করে কংক্রিট করছি। এইভাবে আমরা রাস্তাটিকে রক্ষা করবার চেষ্টা করছি। কিন্তু ওখান দিয়ে প্রতিদিন শত শত ট্যাংকার যায় আর ফ্লাই অ্যাশের গাড়ি যাতায়াত করছে।

[11-30 — 11-40 a.m.]

সেটাকে আমরা ছোট ছোট জায়গায় কংক্রিট করে দিয়েছি। বর্ষার সময়ে যেসব জায়গায় সঙ্কট হত, এখন আর সঙ্কট হয় না। এছাড়া হট মিক্সিং প্ল্যান্ট বসিয়েছি। পূজালী থেকে কাজ ধরে আস্তে আস্তে এগিয়ে আসছি। হট মিক্সিং প্ল্যান্ট যে বসিয়েছি তার আগে জায়গা ঠিক করতে হয়েছে। এই ব্যাপারে পূজালী মিউনিসিপ্যালিটির সঙ্গে আলোচনা হয়েছে। এই যে এটা বসানো হচ্ছে এবং সেটা কিভাবে ইউজ করা যায় সেই ব্যাপারে প্রিলিমিনারি ওয়ার্ক আছে যেমন আর্থ ওয়ার্ক, গর্ত মাড়বার কাজ অনেক আগে থেকেই শুরু করেছি। হট মিক্সিং প্ল্যান্টের কাজ নির্দিষ্ট সময়ের মধ্যে ঠিকাদারদের করতে বলেছি। সুতরাং মাননীয় সদস্যের হতাশার কোন ব্যাপার নেই। ওনার একটাই সমস্যা যে দ্রুততার সঙ্গে কাজ হচ্ছে না কেন। দ্রুততার সঙ্গে কাজ করার জন্য যত রকম সম্ভব আমরা এগোচ্ছি। ঠিকাদার সংস্থা তাদের সঙ্গে মাননীয় বিধায়কের সরাসরি কথা বলিয়ে দিয়েছি। তাদেরকে বলেছি মাননীয় বিধায়ক যেভাবে বলবেন সেইভাবে কাজ করবেন। প্রয়োজন হলে তিনি নেতৃত্ব দিন, উনি স্পটে গিয়ে যেভাবে বলবেন সেইভাবে কাজ

*করবে। আমি মাননীয় সদস্যকে বলে দিয়েছি যে তুমি আমার কনিষ্ঠ ভাইয়ের মতো, তুমি নিজে প্রতিনিধিত্ব করবে, তুমি দাঁড়িয়ে থেকে হুকুম করিয়ে কাজ করাবে। সুতরাং সেই কাজ দ্রুত হওয়ার ক্ষেত্রে তারই দায়িত্ব বেশি। আমি আমার দিক থেকে সমস্ত ব্যবস্থা করে দিয়েছি।*

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, হট মিক্সিং প্ল্যান্টের আওতায় যে যে রাস্তা করার কথা তার টাইম ডিক্লেয়ার করেছেন। সেই টাইম বাউন্ড কাজ করতে গিয়ে বহু জায়গায় দেখা যাচ্ছে কাজ শুরু করতে পারছে না। আপনাদের তো ডিস্ট্রিক্ট ওয়ারী কমিটি আছে, সেখানে তো দেয়ার ইজ এ ক্লিয়ার কাট ডিরেকশন দেওয়া আছে যে কে কি কাজ করবে এবং তারাই তার ডিসিশন নেবেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি পঞ্চায়েত ব্যবস্থাও আছে আপনার ডিপার্টমেন্টও আছে .....

**মিঃ স্পিকার ঃ** এইভাবে প্রশ্ন হয় না, এটা হবে না, হবে না, নেকস্ট বলুন।

**শ্রী জটু লাহিড়ি ঃ** স্যার, আমার মাননীয় মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন যে, আপনি জানেন যে, জি.টি. রোড অনেক প্রাচীন রাস্তা এবং এই জীর্ণ রাস্তার বালি থেকে শিবপুর এই অংশের যে রাস্তাটি আছে তার অবস্থা অতি সংকীর্ণ। হাওড়া শহরের উপরে একেই চাপ, ক্রমাগত পপুলেশন বাড়ছে, ট্রাফিক বাড়ছে। সুতরাং জি.টি. রোড বেশি করে প্রশস্ত করা দরকার। সেই কারণে আমার প্রশ্ন যে, জি.টি. রোড সম্প্রসারণ করা বা অন্য কোনও প্রকল্প জি.টি. রোডের উপরে করেছেন কিনা দয়া করে জানাবেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় সদস্যকে বলতে চাই, জি.টি. রোডে ইতিমধ্যে আমরা যে কাজ শুরু করেছি সম্ভবতঃ মাননীয় সদস্য সেটা অ্যাপ্রিসিয়েট করবেন। এবং এই কাজের দায়িত্ব আমরা হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনকে দিয়েছি এবং তারা ইতিমধ্যে যে কাজটা করেছেন, এখন আমরা ১৩ কি.মি. বালি পর্যন্ত কাজটা করছি ফার্স্ট ফেজে। এই কাজটা আমি দেখছিলাম এবং সাধারণ মানুষের প্রতিক্রিয়া জিজ্ঞাসা করছিলাম অ্যাকচুয়ালি যে স্পেশিফিকেশনে আমরা কাজটা করছি, তাতে যে শুরুটা হয়েছে তাতে মানুষ খুব খুশি হয়েছে। আমরা বলেছি এটা শুরু। এর পরে ২ বার বিটুমেন সারফেস পড়বে, তারপরে প্রিমিক্স করে কার্পেটিং করে দেব। সুতরাং বর্তমানে জি.টি. রোড যেটা রয়েছে, সেটাকে শক্ত, মজবুত আরও সুন্দর করে দিচ্ছি। প্রতি কি.মি. আমরা ৪৫ লক্ষ টাকা দিচ্ছি। যাতে হাওড়ার অধিবাসীদের আর এই কথা বলতে না হয় জি.টি. রোডে খানাখন্দ হয়েছে, আমাদের কষ্ট হচ্ছে। এই কাজটার দায়িত্ব দিচ্ছি হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনকে। তারাই দায়িত্ব নিয়ে কাজটা করুন। তাদের নিজেদের কাজ, তারা ফুল মেশিনারি ব্যবহার করে তারা চমৎকার করে কাজটা করুন, তারা সেই দায়িত্ব নিয়ে

সঠিক ভাবে কাজ করছেন। ইতিমধ্যে হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং বালি মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান এর সঙ্গে বৈঠক হয়েছে তারা উভয়েই সন্তোষ প্রকাশ করেছেন কাজের জন্য। আরও চওড়া করার যে ব্যাপারটা বলছেন, হাওড়ার যে অবস্থা তাতে এই পুরনো জি.টি. রোডকে প্রশস্ত না করতে পারলে একেবারে হাওড়ায় কিছু করা যাবে না যতই রাস্তা ভাল করি না কেন, যান চলাচল বন্ধ হয়ে যাবে। এখন এটা ঠিক করতে গেলে এখনি ভাঙ্গচুর করে এটা করা দরকার, সেটা করতে পারব বলে মনে হয় না। বাস্তব অবস্থাও তা নেই। কিন্তু একটা জায়গা আছে, মাননীয় সদস্য জটু লাহিড়ি সেটা জানেন, গঙ্গার ধার দিয়ে ব্রিটিশ আমলে একটা রাস্তা সম্ভবতঃ আগাগোড়া চালু ছিল, যেমন এখানে ফুরশুর রোড আছে, তেমনি গঙ্গার ধার দিয়ে একটা রাস্তা উদ্ধার করার সুবিধা আছে। সেটা এক্সপ্লোর করার জন্য হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনকে বলেছি, এই রাস্তাটা ছিল গঙ্গার ধার দিয়ে, সেটা কি অবস্থায় আছে, সেটাকে নিয়ে যাওয়া যায় কোথায় কতদূর পর্যন্ত, এই অবস্থা সম্পর্কে যদি আপনারা সব দিক খতিয়ে দেখে অ্যালায়েনমেন্ট করে পরিকল্পনা দেন তাহলে আমরা অ্যালায়েনমেন্ট নিয়ে পরিকল্পনা করতে পারি, যাতে অলটারনেটিভ রাস্তা করতে পারি। যদি অলটারনেটিভ রাস্তা গঙ্গার ধার দিয়ে টেনে নিয়ে যেতে পারি তাহলে জি.টি. রোডে চাপ কমবে। এখন বড় বড় বিল্ডিং ভাঙ্গার মত যে অবস্থা দাঁড়িয়েছে, তাতে আমাদের চিন্তা-ভাবনা হচ্ছে গঙ্গার ধার দিয়ে রাস্তাটা বের করে দেওয়া যায় কিনা। মাননীয় সদস্যকে অনুরোধ করব আপনি তো হাওড়ার সন্তান, হাওড়ায় গঙ্গার ধার দিয়ে এই রাস্তা বেরোয় কিনা, ঐ অ্যালায়েনমেন্ট ক্লিয়ার করতে পারেন কিনা, যদি করতে পারেন তাহলে বিকল্প রাস্তা আমরা করতে পারি।

**শ্রী হিমাংশু দত্ত ঃ** বি.টি. রোড রাস্তার সম্বন্ধে বললেন, বর্ধমান জেলায় এই রকম কোন রাস্তা আছে কিনা, এস.টি.কে.কে. চওড়া করার কথা ভাবছেন কিনা বলবেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** বর্ধমান জেলায় যেটা সবচেয়ে খারাপ রাস্তা ছিল, খুবই ব্যবহৃত হয়, সেটা হচ্ছে বর্ধমান-আরামবাগ রোড, এটার স্পেশাল রিপেয়ার এর দায়িত্ব আমরা গ্রহণ করেছি।

এছাড়াও এই জেলায় কালনা-কাটোয়া রোডটাকে আমরা স্পেশাল রিপেয়ারিং-এর মধ্যে এনেছি। এছাড়াও বর্ধমান-আরামবাগ রোডেও স্পেশাল রিপেয়ারিং-এর ব্যবস্থা হবে। আগামী জুন মাসের মধ্যেই আমরা কাজগুলো শেষ করে ফেলার জন্য ওদের উপরে চাপ সৃষ্টি করছি। কারণ খানিকটা সময় আমাদের আগেই নষ্ট হয়ে গেছে। আশা করছি আমরা এতে অনেকখানি সফল হব।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, যদিও প্রশ্নটা বি.টি. রোড সংক্রান্ত নয়। আপনি অনেকগুলো রাস্তার ব্যাপারে উত্তর দিয়েছেন বলে আপনাকে জিজ্ঞাসা করছি। গতবারের অধিবেশনে এই হাউসে দাড়িয়ে আপনি বলেছিলেন ন্যাশনাল হাইওয়ে—সিক্স, বোম্বে রোড সম্প্রসারন, চওড়া করা এবং মসৃন করার কথা বলেছিলেন। কিন্তু এক বছর ধরে আমরা দেখলাম কোনও কোনও জায়গায় শুধু তাপ্পি দেওয়া হয়েছে। আজও পর্যন্ত রাস্তা চওড়া করার কোন পরিকল্পনা নেওয়া হয় নি, সেই রাস্তাটাকে ভালভাবে তৈরি করার কোন ব্যবস্থা হয় নি। ফলে সেখান দিয়ে যেতে চার, পাঁচ ঘন্টা সময় লেগে যাচ্ছে, জ্যাম হচ্ছে, বিভিন্ন দপ্তরের মন্ত্রীরা যেতে বাধা পাচ্ছেন, কেউ কেউ বলছেন টিকিট কেটে ট্রেনে যাব। কবে নাগাদ ন্যাশনাল হাইওয়ে সিক্সকে ভালোভাবে যাতায়াত করার যোগ্য করে গড়ে তোলা যাবে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি, এন.এইচ.-সিক্স, এটা নতুন প্রকল্পের মধ্যে কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছেন। ন্যাশনাল হাইওয়ে অথরিটি অফ ইন্ডিয়া তাদের যে গোল্ডেন কো-অর্ডিল্যাটেরাল আছে তার মধ্যে এন.এইচ.-সিক্স পড়েছে। ওরা এটাকে ফোর লেনিং করবেন এবং প্রশস্ত করবেন। এর সঙ্গে আরেকটি নতুন ন্যাশনাল হাইওয়ে আমরা পেলাম যেটা দাঁতন-বেলদা হয়ে এসে খড়গপুরে মিশছে ওটি রোডে। এটাকে ন্যাশনাল হাইওয়ে বলে কেন্দ্রীয় সরকার ডিক্লেয়ার করে দিয়েছেন। ওটি রোড থেকে এসে ন্যাশনাল হাইওয়ে-সিক্স একেবারে মিলবে দুর্গাপুর এক্সপ্রেসওয়ের সঙ্গে। এন.এইচ. এ.আই. তারা দায়িত্ব গ্রহণ করেছে এবং ৩২ হাজার কোটি টাকার তারা সংস্থান করেছে। পশ্চিমবাংলার কয়েকটি রাস্তার কাজ তারা আরম্ভও করে দিয়েছেন, যেমন—রাণীগঞ্জ থেকে পানাগড়, সেখানে যাট ভাগ কাজ হয়ে গেছে। জি.টি. রোড তৈরি করার পরের প্যাকেজ হচ্ছে পানাগড় থেকে শক্তিগড় পর্যন্ত রাস্তা, শক্তিগড়ে তারা একটি ফ্লাইওভারও করবেন। দুর্গাপুর এক্সপ্রেসওয়ে এখন ডাবল লেনিং আছে, এটা ফোর লেনিং হয়ে বোম্বে রোডের সঙ্গে যুক্ত হয়ে উড়িষ্যায় যাবে। আপাততঃ আমরা এখন তাপ্পি দিয়ে কিছু সারফেসিং করে রাস্তাটাকে চালু রাখার চেষ্টা করছি। এই অতিরিক্ত ব্যয় করবার দায়িত্ব মিনিস্ট্রি অফ সারফেসের ট্রান্সপোর্টের। তারা আমাদের টাকা দিচ্ছে না। তারা বলছে যে, এন.এইচ.এ.আই. এর কাছে যাও, এটা মেনটেন করার টাকা এন.এইচ.এ.আই. দেবে। এন.এইচ.এ.আই. বলছে যে, তারা প্রস্তুত হচ্ছে, কারণ তারা নতুন কোম্পানি তৈরি করছে। কাজেই তাদের সংগৃহীত অর্থের টাকার কিছুটা মেনটেন করতে দেবে। আমরা অপেক্ষা করে আছি ফোর লেনিং এর জন্য। ফোর লেন তৈরির কাজ শুরু হয়েছে। আমরা ইতিমধ্যে ডালখোলা থেকে টু ওয়ার্ডস কিষাণগঞ্জ আমরা কাজ

শুরু করেছি। রাস্তার দু ধারের গাছ কাটা হয়ে গেছে। এই কাজ অনেকটাই এগিয়ে গেছে শিলিগুড়ির দিকে। ওদের কাজ ওরা আরম্ভ করে দিয়েছে। ওরা ওদের মতো করে ঠিকাদার নিয়োগ করবে। ওরা এই দায়িত্ব নিয়েই শুরু করেছে। কাজেই আমরা অপেক্ষা করে আছি যে, ফোর লেনিং হবে। কাজেই এন.এইচ.-সিক্স যে অবস্থায় আছে, তা আর থাকবে না। আপনাদের দুঃখ ঘুচে যাবে। এন.এইচ.এ.আই. কয়েকটা পয়েন্টে কাজ শুরু করে দিয়েছে। এন.এইচ.এ.আই.-কে আমরা হ্যান্ড ওভার করে দিয়েছি। ওরা জানাবে ওরা কবে থেকে শুরু করবে। ওদের ক্যাপবিলিটি, ক্যাপাসিটি, মানি ফান্ড অনেক কিছুই নির্ভর করে। কাজেই ওদের আমরা হ্যান্ড ওভার করে দিয়েছি ওরা জানাবে কবে থেকে শুরু করবে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ গোস্বামীবাবু প্রশ্নটা ছিল বি.টি. রোড নিয়ে। আপনি সারা রাজ্যের উত্তর দিয়ে দিলেন। ভবিষ্যতে আপনি নিজেই বিপদে পড়বেন।

## আর.জি.কর হাসপাতালে অস্বাভাবিক মৃত্যু

*১৩০।(অনুমোদিত প্রশ্ন নং *৮৩৮) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) আর.জি.কর হাসপাতালে গত ছমাসে (১৯৯৯ এর আগস্ট থেকে ৩১শে জানুয়ারি পর্যন্ত) কোনও অস্বাভাবিক মৃত্যুর ঘটনা সম্পর্কে রাজ্য সরকার ওয়াকিবহাল আছেন কিনা; এবং

(খ) থাকলে, এ সম্পর্কে রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) হ্যাঁ। এই সময়ের মধ্যে—

| | |
|---|---|
| আগুনে পোড়া | ১৩৬ |
| বিষক্রিয়া | ৪৫ |
| পথ দুর্ঘটনা | ৩৮ |
| ডুবে | ১ |
| সর্প দংশন | ৭ |
| মস্তিষ্কে আঘাত গুলিবিদ্ধ | ২৮ |
| | **২৫৫ টি** |

অস্বাভাবিক মৃত্যুর ঘটনা ঘটেছে।

(খ) সরকার এই বিষয়ে যথেষ্ট সতর্ক আছে, এবং এই সকল রোগীদের চিকিৎসার

জন্য দ্রুত ব্যবস্থা নেওয়া হয়েছে।

এই ধরনের দুর্ঘটনাগুলি সবই হাসপাতালের বাইরে ঘটেছে।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** এই যে অস্বাভাবিক মৃত্যুর ঘটনা ঘটেছে, এগুলির মধ্যে কতগুলি তদন্তের জন্য হাসপাতাল থেকে স্বরাষ্ট্র পুলিশ দপ্তরে গেছে?

**শ্রী পার্থ দে ঃ** স্বাভাবিক যে নিয়ম আছে, মৃত্যুর সমস্ত ঘটনা একেবারে হাসপাতালে যে নথি থাকে, সেই নথির ভিতর দিয়ে পুলিশের কাছে যায়।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** আমি ৬ মাসের একটা হাসপাতালের কথা বলছি। যদিও আপনার কাছে তথ্য থাকে তাই আপনার কাছে জানতে চাইছি যে, ওই ৬ মাসের মধ্যে এন.আর.এস. বা এস. এস. কে. এম., মেডিক্যাল কলেজের মৃত্যুর সংখ্যা কত?

**শ্রী পার্থ দে ঃ** এটা আমার কাছে এখন নেই। আপনি নোটিশ দেবেন। ওটা আমি দিয়ে দিতে পারব।

## আদর্শ সংগঠিত জেলা

*১৩১।(অনুমোদিত প্রশ্ন নং *১৬) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** জন শিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়া অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, স্বাক্ষরতার কাজে "আদর্শ সংগঠিত জেলা" হিসাবে বিবেচিত জেলাগুলিকে এক নতুন ধরনের পুরস্কার দেওয়ার পদ্ধতি চালু করা হয়েছে;

(খ) সত্যি হলে, কবে থেকে এই নতুন ধরনের পুরস্কার দেওয়ার পদ্ধাতি চালু করা হয়েছে; এবং

(গ) নতুন ধরনের পুরস্কারটি কি?

**শ্রীমতি অঞ্জু কর ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আর্ন্তজাতিক স্বাক্ষরতা দিবস, ১৯৯৯ উদযাপন অনুষ্ঠানে (৮ই সেপ্টেম্বর ১৯৯৯) এই পুরস্কার প্রদান করা হয়েছে।

(গ) একটি ট্রফি পুরস্কার হিসাবে প্রদান করা হয়েছে।

[11-50 — 12-00 (Noon)]

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়া অনুগ্রহ করে জানাবেন এই পুরস্কার দেওয়ার ভিত্তি বা পদ্ধতি কি?

**শ্রীমতি অঞ্জু কর ঃ** আদর্শ সংগঠক জেলা নির্বাচনের জন্য একটা নিরীক্ষাপত্র অথবা কিছু প্রশ্ন সম্বলিত নিরীক্ষাপত্র তৈরি করা হয়েছিল এর উপর বিচারকমন্ডলী তৈরি করা হয়েছিল, যেসব উত্তর এসেছে, বিচারকমন্ডলীর মূল্যায়নের ভিত্তিতে ঠিক করা হয়েছে কোন জেলা আদর্শ সংগঠক।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** এ পর্যন্ত কোন কোন জেলা আদর্শ সংগঠক জেলা হিসেবে বিবেচিত হয়েছে এবং এই পুরস্কার পেয়েছে কোন জেলা?

**শ্রীমতি অঞ্জু কর ঃ** আমরা এই বছরই এই বিষয়টা শুরু করেছি। সেজন্য এই বছর পুরস্কার পেয়েছে একটি জেলা, বর্ধমান জেলা।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** রাজ্য সরকার এই বিষয়ে স্বাক্ষরতা পুরস্কার পেয়েছে কিনা, পেলে কবে পেয়েছে?

**শ্রীমতি অঞ্জু কর ঃ** মাননীয় বিধায়কদের অবগতির জন্য জানাচ্ছি যে পশ্চিমবঙ্গ রাজ্য সরকার স্বাক্ষরতা আন্দোলনের উপর একটা পুরস্কার পেয়েছে। এই পুরস্কার ইউনেস্কো দেয়। নোমা পুরস্কার। এটা আমরা পেয়েছি ১৯৯১ সালে।

**শ্রী সঞ্জীব দাস ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে যে আপনি বললেন আদর্শ সংগঠক জেলা নির্বাচনের জন্য নিরীক্ষাপত্র বিচার করার জন্য কমিটি আছে। এই সব জেলার জন্য আলাদা কমিটি আছে কি? দু নম্বর হচ্ছে এই কমিটির মেম্বার কারা?

**শ্রীমতি অঞ্জু কর ঃ** রাজ্য স্তরে একটা কমিটি হয়েছে। প্রত্যেক জেলার নিরীক্ষার জন্য যেসব কর্মসূচি বিভিন্ন সময়ে করা হয়েছে তার উপর যে নিরীক্ষাপত্র হয়েছে, বিভিন্ন জেলা থেকে তার রিপোর্ট নেওয়া হয়েছে। তার উপর মূল্যায়নের জন্য রাজ্য স্তরে কমিটি হয়েছে। এই কমিটিতে যারা আছেন, তারা হলেন, শ্রীমতি অঞ্জু কর ঃ— জনশিক্ষা বিভাগ, সভানেত্রী। হরিবন্ধু নায়েক ঃ—প্রধান সচিব জনশিক্ষা বিভাগ, সহসভাপতি, বিবেক ভরদ্বাজ ঃ— যুগ্ম সচিব, ভারপ্রাপ্ত অধিকর্তা জনশিক্ষা বিভাগ। ইনি আবার আহ্বায়ক। শ্রীমতি অপর্ণা গুপ্ত ঃ— সভাধিপতি উত্তর ২৪ পরগনা। শ্রীমতি ছায়া সেন চৌধুরি ঃ— সভাধিপতি হাওড়া। শ্রীমতি শোভা দত্ত ঃ— সভাধিপতি দক্ষিণ ২৪ পরগনা। ডঃ নির্মল দাস ঃ— রিডার, রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়। শ্রী সুবীর বন্দ্যোপাধ্যায় ঃ— বঙ্গীয়

প্রসার সমিতি। অর্ধেন্দু বন্দ্যোপাধ্যায় ঃ— অধিকর্তা জনশিক্ষা বিভাগ।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি এই পুরস্কার ধারাবাহিক ভাবে প্রতি বছর দেওয়া হবে কিনা?

**শ্রীমতি অঞ্জু কর ঃ** এই প্রকল্পকে উৎসাহ দান করার জন্য এই পদ্ধতি চালু করা হয়েছে। প্রতি বছর এটা হবে।

**শ্রী তপন হোড় ঃ** পোস্ট লিটারেসি প্রোগ্রাম যে চলছে, এই প্রোগ্রাম কোন কোন জেলাতে শেষ হয়েছে। পোস্ট লিটারেসি প্রোগ্রামের পর আর কোন প্রোগ্রাম আপনার আছে কিনা, থাকলে বলবেন।

**শ্রীমতি অঞ্জু কর ঃ** এখন আমাদের ১৮টি জেলার মধ্যে ১৩টি জেলায় পোস্ট লিটারেসি প্রোগ্রাম চলছে এবং আরও ২টি জেলাতে শুরু হতে যাচ্ছে। এই জেলাগুলির মধ্যে ৭টি জেলায় ধারাবাহিক শিক্ষা কর্মসূচি শুরু করেছি।

**শ্রী জটু লাহিড়ি ঃ** সরকারি কর্মচারীদের মধ্যে এমন অনেকে আছেন যারা তাদের মাসের বেতন টিপ সই দিয়ে নেন। তাদের স্বাক্ষরতার আওতায় আনবার ব্যবস্থা নিয়েছেন কিনা?

**শ্রীমতি অঞ্জু কর ঃ** সরকারি কর্মচারী টিপ সই দিয়ে বেতন নেন আমার কাছে এ রকম কোন খবর নেই, আপনার কাছে যদি এ রকম খবর থাকে জানাবেন।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয়া মন্ত্রী মহোদয়া আপনি পুরস্কারের কথা বললেন কিন্তু ডুয়ার্স অঞ্চলে চা বাগান এবং বনাঞ্চলে বক্সার ট্রাইগার প্রোজেক্টে ৪০টি ফরেস্ট ভিলেজ আছে সেখানে এই প্রকল্পের কাজকর্ম অসহযোগিতার জন্য করা যাচ্ছে না। পুরস্কারের কথা আপনি ঘোষণা করলেন, কিন্তু তিরস্কার নয় এটা মোটিভেট করা বা সেই ধরনের কোন প্রকল্প আলিপুরদুয়ার সাব-ডিভিশনে—এটা অনেক জেলার অনেক সাব-ডিভিশনের থেকে বড়, সেখানে অন্য কোনও পরিকল্পনা নিয়ে স্বাক্ষরতা প্রকল্প পরিচালনার জন্য কোনও উদ্যোগ গ্রহণ করার কথা সরকার চিন্তা করছেন কিনা?

**শ্রীমতি অঞ্জু কর ঃ** মাননীয় সদস্য জলপাইগুড়ি জেলার যে অংশের কথা বললেন আমি দেখেছি বিভিন্ন জেলায় বিশেষ বিশেষ কিছু সমস্যা আছে, সেই সমস্যা নিয়ে আমরা আলোচনা করেছি। আপনার জেলায় চা বাগান এবং বনাঞ্চলের যে সমস্যার কথা বললেন, আমরা জেলায় বসে সেই সব সমস্যা নিয়ে আলোচনা করেছি, কোথা থেকে এই অসহযোগিতা আসছে দেখে সেই ভিত্তিতে মোটিভেট করার উৎসাহিত করার ব্যবস্থা

করব। এ ছাড়াও যে যে জেলায় সমস্যা আছে সেখানে লিটারেসি ক্যাম্পেনের আওতায় তাদেরকে আনতে চাইছি।

**শ্রীমতি সাবিত্রী মিত্র :** মাননীয়া মন্ত্রী মহোদয়াকে ধন্যবাদ, স্বাক্ষরতার কমপিটিশন পশ্চিমবঙ্গে হয় তার জন্য তিনি পুরস্কার প্রদান করেছেন। এই ব্যাপারে আমরাও একটা প্রস্তাব রেখেছিলাম। মাননীয়া মন্ত্রী মহোদয়ার কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে মালদা জেলা বা বিভিন্ন জেলা আছে—আপনি বলেছিলেন আদর্শ সংগঠিত জেলায় এত দিন যাবৎ আপনারা সরকারে থাকাকালীন যে ভাবে স্বাক্ষরতার কাজের কথা বিভিন্নভাবে বলেছেন তাতে আপনাদের বিবেচনায় একটা মাত্র গ্রাম সেটা আপনারই জেলা হল, এর ফলে স্বাক্ষরতা কতটা এগোতে পারল জানি না। আমার প্রশ্ন আমাদের জেলা কিংবা অন্যান্য জেলায় যে খবর আছে আমরা জানি স্বাক্ষরতার ক্ষেত্রে স্বাক্ষরতা যে দৃষ্টিভঙ্গিতে দেখা হয় আমরা দেখতে পাচ্ছি আমাদের সেই সমস্ত গ্রামে পঞ্চায়েত সমিতির মাধ্যমে যে স্বাক্ষরতার কথা আপনারা বলছেন তাতে বেশির ভাগ ক্ষেত্রেই দেখা গেছে পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েত সভাপতির বাড়িতে বসে যে স্বাক্ষরতার নথিপত্র তৈরি হয়ে আপনাদের কাছে আসছে, এ ব্যাপারে কিছু বলবেন কি?

**শ্রীমতি অঞ্জু কর :** মালদা জেলায় আমাদের মোট লক্ষ্যমাত্রা ছিল ৮ লক্ষ ৩২ হাজার নিরক্ষরের মধ্যে ৩ লক্ষ ৯৯ হাজার পুরুষ এবং ৪ লক্ষ ৩৩ হাজার মহিলা, তাদের স্বাক্ষর করার জন্য আমরা বিভিন্ন কর্মসূচি গ্রহণ করেছিলাম এবং কয়েক বছর ধরে এই কর্মসূচি চলছে। কিছু কিছু দুর্বলতা সেখানে ছিল, বিশেষ বিশেষ যে সমস্যা হয়েছে তা হল ভয়াবহ বন্যার জন্য বারে বারেই আমাদের কাজ ক্ষতিগ্রস্থ হয়েছে। এই কাজের মূল্যায়ন হয়ে গেছে, সেখানে ৩ লক্ষ ৯৯ হাজার পুরুষ এবং ৪ লক্ষ ৩৩ হাজার মহিলা তাদের বেশির ভাগই স্বাক্ষরতা অর্জন করেছেন। ওই জেলায় নব-স্বাক্ষর যারা স্বাক্ষরতা গ্রহণ করেছেন তাদের পোস্ট-লিটারেসি কর্মসূচিতে নিয়ে যাবার জন্য যাবতীয় প্রস্তুতি চলছে।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### Acquired of Land for extension of M.R. Bangur Hospital

*126. (Admitted Question No. *523) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-Charge of the Health & Family Welfare Department be pleased to state—

(a) whether it is fact that the Government acquired 14 Bighas of land near M.R. Bangur Hospital for extension of the said Hospital;

(b) if so, how the land to be utilised by the Government; and

(c) what are the plans and programmes of the said land?

**Minister-in-Charge of the Health & Family Welfare Depertment :**

(a) A plot of land is new under possession of the Health Department.

No record on aquisition is currently traceable.

(b) The land will be utilised for development of Health programmes.

(c) Does not arise.

## ভিজিটিং ডাক্তার

*১২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২৭৩) **শ্রী সঞ্জয় বক্সী :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাসপাতালে ভিজিটিং ডাক্তারদের কাজের কোন নির্দিষ্ট সময় আছে কি; এবং

(খ) থাকলে, তা কিরূপ?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গ স্বাস্থ্য পরিষেবায় ভিজিটিং ডাক্তারের কোন পদ নেই। তবে সকলেরই কাজের সময় নির্ধারিত আছে। চিকিৎসা শিক্ষায় ভিজিটিং চিকিৎসক অন্য চিকিৎসক আছেন। তাঁদেরও কাজের সময় নির্ধারিত আছে।

(খ) নির্ঘন্ট বিতরণ করা হচ্ছে।

**Government of West Bengal**
**Department of Health & Family Welfare**
**(MES) Branch.**

No.Health/MA(MES)/2076/HAD/12M-18/94 Dated, Calcutta 19.12.1996.

From : The Joint Secretary to the Government of West Bengal.

: The Director of Medical Education, West Bengal.

Reg. : Normal daily hours of duty of the teachers and basic teachers of the West Bengal Medical Education Service.

**MEMORANDUM**

The undersigned is directed by order of the Governor to say that the Governor, in supersession of all previous orders on the subject mentioned above, has been pleased to fix the normal daily hours of duty of the teachers and basic teachers of the West Bengal Medical Education Service posted in medical teaching institutions under the Deptt. of Health & F.W. as follows, untill further orders :—

The daily hours of duty for all teachers and basic teachers in the different clinical, para-clinical and pre-clinical deptts. in all the medical teaching institutions will be :—

i) On week days : From 9.00 a.m. to 4.00 p.m. (with lunch break for half an hour)

ii) On Saturday days : From 9.00 a.m. to 2.00 p.m.

iii) On Gazetted holidays : The Indoor services of a medical teaching institutions should be run by adjustment by the Superintendent in consultation with respective heads of the departments.

iv) Not-with-standing the fixation of hours of duty as stated above,

Teachers and Basic Teachers shall be at the disposal of Govt. and he/she shall be available for duty at any time beyond the scheduled hours of duty. His/Her service may be tuilised in any manner as may be required by the appropriate authority vide Rule 15 of the WBSR Part-I.

v) In case of emergency arising out of acute illness of patients, the teachers/basic teachers concerned shall invariably attend to such patients immediately during day or night, as may be necessary.

vi) The teachers having beds under her/his charge shall give rounds in the words twice daily i.e. both in the morning and in the afternoon.

vii) It should be specially impressed upon medical teachers/basic teachers that they should not leave the OPD till the last patient has been served.

viii) The medical teachers/basic teachers shall be required to record the time of their arrival and departure regularly in the Attendance Register.

ix) The heads of the institutions concerned are being informed.

Sd/-Illegible

Joint Secretary

## Held Over Starred Questions
## (to which written answers were laid on the Table)

### রাজ্যের সার বিক্রয়ের লক্ষ্যমাত্রা

*৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৯) **শ্রী সঞ্জয় বক্সী** : সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৯৭-৯৮ আর্থিক বছরে রাজ্যে কত টাকার সার সরবরাহ ও বিক্রি করা সম্ভব হয়েছিল, এবং

(খ) উক্ত সময়ে সার বিক্রির লক্ষ্যমাত্রা কত ছিল?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

(ক) বিগত ১৯৯৭-৯৮ আর্থিক বৎসরে পশ্চিমবঙ্গে সমবায়ের এপেক্স সোসাইটি বেনফেড এর মাধ্যমে এই রাজ্যে ৩৭৩৮৮৯ মেট্রিক টন সার বিতরণ হয়েছে যার মূল্য হল ১৮২.৮৪ কোটি টাকা।

এই বৎসর বেনফেড ৪০০০০০ মেট্রিক টন সার ক্রয় করেছিল যার মূল্য ১৮৮.৪৯ কোটি টাকা।

(খ) উক্ত সময়ে বেনফেডের সার বিক্রির লক্ষ্যমাত্রা ছিল ৪,৩০,০০০ মেট্রিক টন। এর মূল্য ২০০ কোটি টাকা।

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

### প্রাথমিক শিক্ষার্থীদের জন্য বিনামূল্যে পাঠ্য-পুস্তক বিতরণ

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭১) **শ্রী সুধীর ভট্টাচার্য** : বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯ সালের শিক্ষা বর্ষে প্রাথমিক বিদ্যালয়-এর শিক্ষার্থীদের জন্য বিনামূল্যে পাঠ্য-পুস্তক সরবরাহ বাবদ কত টাকা ব্যয় হয়েছে; এবং

(খ) সময়মত পাঠ্য-পুস্তক সরবরাহ করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৬,৩৬,৭৩,৮৮০ টাকা (ষোল কোটি ছত্রিশ লক্ষ তিয়াত্তর হাজার আটশত আশি) টাকা।

(খ) সময়মত পাঠ্য-পুস্তক সরবরাহ করার জন্য শিক্ষাধিকরণে জেলা বিদ্যালয় পরিদর্শকদের এবং জেলা প্রাথমিক শিক্ষা সংসদের সভাপতিদের সঙ্গে আলোচনা হয়েছে। এছাড়া অন্যান্য প্রয়োজনীয় ব্যবস্থাও নেওয়া হয়েছে।

**পতিত জমি**

*১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯১) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগণা ফলতা বিধানসভা এলাকায় জানুয়ারি ১৯৭৭ থেকে জানুয়ারি ২০০০ পর্যন্ত কি পরিমাণ পতিত জমি উদ্ধার হয়েছে; এবং

(খ) তার মধ্যে কি পরিমাণ জমি পাট্টার মাধ্যমে ভূমিহীনদের মধ্যে বন্টন করা হয়েছে?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত এলাকায় পতিত জমি বলে কিছু রিপোর্ট নেই। তবে ৫৩.৫৩ একর ঊর্ধ্বসীমা বহির্ভূত জমি সরকারে খাস হয়েছে।

(খ) ঊর্ধ্বসীমা বহির্ভূত এবং সেই কারণে খাস হওয়া জমির মধ্যে থেকে ৫০.০৯ একর জমি পাট্টার মাধ্যমে উপযুক্ত ব্যক্তিদের মধ্যে এ পর্যন্ত বন্টিত হয়েছে।

**গ্রামাঞ্চলে সংযোগকারী রাস্তা নির্মাণ প্রকল্প**

*১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে গ্রামাঞ্চলে সংযোগকারী রাস্তা নির্মাণের জন্য একটি বিশেষ ধরনের প্রকল্প চালু করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, প্রকল্পটির বাস্তবায়ন করতে কেন্দ্র ও রাজ্য সরকারকে কত পরিমাণ অর্থ ব্যয় করতে হবে বলে আশা করা যায়?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ১৯৯৯-২০০০ আর্থিক বছর থেকে মূল ন্যূনতম পরিষেবা (Basic Minimum Services)-এর অন্তর্গত গ্রামীন সংযোগ প্রকল্প (Rural Connectivity Programme) গ্রহণ করা হয়েছে।

(খ) প্রকল্পটি রূপায়ণের জন্য সকল জেলা পরিষদকে জেলা ভিত্তিক একটি মাস্টার প্ল্যান তৈরি করতে বলা হয়েছে। এই মাস্টার প্ল্যানে সকল সংযোগহীন গ্রামকে বছরের সকল সময় মোটর চলাচল উপযোগী সড়ক তৈরি করে সংযোজিত করার আনুমানিক ব্যয়ের হিসাব করতে বলা হয়েছে। এটা একটি দীর্ঘ মেয়াদী প্রকল্প। প্রকল্পটির বাস্তবায়ন করতে সামগ্রিকভাবে কত পরিমাণ অর্থ ব্যয় হতে পারে এখনও পর্যন্ত পাওয়া তথ্যের ভিত্তিতে সেই হিসাব করা সম্ভব নয়।

এই আর্থিক বছরে সংশোধিত বাজেটে ৮ কোটি টাকা ধার্য করা হয়েছে। এটা রাজ্য সরকারের বাজেটে অন্তর্ভূক্ত।

### প্রধানমন্ত্রী রোজগার যোজনা প্রকল্প

*১৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৩) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬-৯৭, ১৯৯৭-৯৮ এবং ১৯৯৮-৯৯ আর্থিক বছরে হাওড়া জেলায় "প্রধানমন্ত্রী রোজগার যোজনা প্রকল্প" থেকে ঋণ প্রাপ্তির জন্য কতজন আবেদন করেছেন;

(খ) তন্মধ্যে কতজনের আবেদন মঞ্জুরিকৃত হয়েছে (বছর ভিত্তিক); এবং

(গ) মোট প্রদত্ত ঋণের পরিমাণ কত?

**কুটির ও ক্ষুদ্রায়তন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৬-৯৭ — ১৬২০ জন
১৯৯৭-৯৮ — ৮৩৫ জন
১৯৯৮-৯৯ — ৭২৬ জন

(খ) ১৯৯৬-৯৭ — ৫২৬ জন
১৯৯৭-৯৮ — ৩২৪ জন

১৯৯৮-৯৯ — ১৭১ জন

(গ) (৩১৫.৭৪ + ১৮৬.৩৬ + ১০৪.৮৩) লক্ষ টাকা মোট ৬০৬.৯৩ লক্ষ টাকা।

**মেদিনীপুর জেলার সমস্ত ব্লকে গার্লস হাই স্কুল**

*১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৭) **শ্রীমতি নন্দরাণি ডাল ও শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সমস্ত ব্লকে গার্লস হাই স্কুল আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে কোন কোন ব্লকে নেই?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ব্লক-ভিত্তিক স্কুলের তালিকা শিক্ষা বিভাগে রাখা হয় না। সেজন্য মেদিনীপুর জেলাতেও ব্লক-ভিত্তিক বালিকা বিদ্যালয়ের অবস্থান সম্পর্কে কিছু বলা সম্ভব নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**ভেটেরিনারি কলেজ**

*১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৫) **শ্রী মোজাম্মেল হক ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে মুর্শিদাবাদ জেলায় একটি ভেটেরিনারি কলেজ স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, কোথায় উক্ত কলেজটি স্থাপিত হবে?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ-মাধ্যমিকে রূপান্তরিতকরণ**

*২০। (অনুমোদিত প্রশ্ন নং *৫০২) **শ্রী জাহাঙ্গীর করিম ও শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে রাজ্যে কতগুলি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়ে রূপান্তরিত করার পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন; এবং

(খ) উক্ত পরিকল্পনায় মেদিনীপুর জেলার ডেবরা থানার অন্তর্গত কোনও মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়ে রূপান্তরিত করা হবে কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত আর্থিক বছরে কতগুলি উচ্চ বিদ্যালয়কে উচ্চ-মাধ্যমিকে উন্নীত করা হবে তার কোনও সুনির্দিষ্ট সংখ্যা পরিকল্পনায় ছিল না।

তবে ১৯৯৯-২০০০ আর্থিক বছরে রাজ্যে ২৪৩টি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করা হয়েছে।

(খ) আপাতত কোনও প্রস্তাব বিবেচনাধীন নেই।

## ভেটেরিনারি হাসপাতাল

*২১। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৪) **শ্রী জাহাঙ্গীর করিম ও শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেদিনীপুর জেলার ডেবরা থানায় ভেটেরিনারি হাসপাতাল নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এই মুহূর্তে হাসপাতাল নির্মাণের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন নেই।

## সুকান্ত কলোনী সংস্কার

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৫) **শ্রীমতি সাধনা মল্লিক ঃ** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার কাটোয়া থানার অন্তর্গত দাঁইহাট পৌরসভার বেড়া সুকান্ত কলোনীটি সংস্কার করার জন্য কোনও উদ্যোগ গ্রহণ করা হয়েছে কি না;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত কলোনীর সংস্কার করার জন্য ১৯৯৯-২০০০ আর্থিক বছরে কত টাকা বরাদ্দ করা হয়েছে; এবং

(গ) উক্ত সংস্কারের (রাস্তা, ড্রেন) কার্যটি কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্ধমান জেলায় উল্লিখিত নামে কোনও স্বীকৃত কলোনী নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**Release of amount for Tourism Department and its utilisation**

*23. (Admitted Question No. *539) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-Charge of the Tourism Development Department be pleased to state—

(a) the amount released by Finance Department up to 1.2.2000 during the year 1999-2000 on the Plan & Non-Plan Heads; and

(b) amount utilised up to 1.2.2000.

**Minister-in-Charge of the Tourism Depertment :**

(a) and (b) The amount released by Finance Department :

| **State Plan Heads** | **(Rs. in lakhs)** |
|---|---|
| 3452- Tourism | 234.45 |
| 5452- Capital Outlay on Tourism | 100.00 |
| 2551- Hill Affairs Tourism Sector | 15.00 |

| **Non-Plan Heads** | **(Rs. in lakhs)** |
|---|---|
| 3451- Tourism | 54.83 |
| 3452- Tourism | 2.76 |
| 2250- Tourism | 75.00 |

**State Plan**

Utilisation figures cannot be furnished right now as the utilisation certificates from executing agencies will start coming In from the onset of the next financial year.

| **Non-Plan Heads** | **(Rs. in lakhs)** |
|---|---|
| 3451- Tourism | 54.83 |
| 3452- Tourism | 2.76 |
| 2250- Tourism | 75.00 |

**বেকার যুবক-যুবতীদের এস.ই.এস.আর.ইউ. প্রকল্পে অর্থ সাহায্য**

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৯) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬-৯৭, ১৯৯৭-৯৮ ও ১৯৯৮-৯৯ আর্থিক বছরগুলিতে এ রাজ্যে এস.ই.এস.আর.ইউ. প্রকল্পে বেকার যুবক-যুবতীদের অর্থ সাহায্যের লক্ষ্যমাত্রা কত ছিল (বছরওয়ারী হিসাবে); এবং

(খ) উক্ত বছরগুলিতে আর্থিক সাহায্য প্রাপ্তের সংখ্যা কত? বছরওয়ারী হিসাবে—

**কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৬-৯৭, ১৯৯৭-৯৮ ও ১৯৯৮-৯৯ আর্থিক বছরগুলিতে এস.ই.এস.আর.ইউ. প্রকল্পে বেকার যুবক-যুবতীদের অর্থ সাহায্যের লক্ষ্যমাত্রা (বছরওয়ারী হিসাবে) নিম্নরূপ ছিল ঃ

| **সন** | **অর্থ বরাদ্দের পরিমাণ (অনুদান)** |
|---|---|
| ১৯৯৬-৯৭ | কোন অর্থ বরাদ্দ হয়নি যেহেতু পূর্ববর্তী বৎসরের বরাদ্দকৃত অর্থ ব্যাঙ্কে জমা ছিল। |
| ১৯৯৭-৯৮ | ২,০২,৩৯,০০০ টাকা |
| ১৯৯৮-৯৯ | ১,৮০,৭০,০০০ টাকা |

(খ) উক্ত বছরগুলিতে আর্থিক সাহায্য প্রাপ্তের সংখ্যা নিম্নরূপ ঃ

| সন | ঋণ প্রাপকের সংখ্যা |
|---|---|
| ১৯৯৬-৯৭ | ২৯১ জন |
| ১৯৯৭-৯৮ | ৭৬ জন |
| ১৯৯৮-৯৯ | ১২ জন |

**রাজ্যের কলেজগুলিতে পার্ট-টাইম লেকচারার**

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৯) শ্রী তপন হোড়ঃ উচ্চ-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যের বিভিন্ন কলেজগুলিতে কতজন পার্ট-টাইম লেকচারার নিযুক্ত আছেন;

(খ) তন্মধ্যে রায়গঞ্জ, শিলিগুড়ি, নবদ্বীপ ও বোলপুর কলেজে পার্ট-টাইম লেকচারারের সংখ্যা কত;

(গ) কলেজ পার্ট-টাইম লেকচারারদের ভাতা দেওয়ার দায়িত্ব রাজ্য সরকারের না কলেজ কর্তৃপক্ষের; এবং

(ঘ) ভাতা দেবার ক্ষেত্রে কলেজ কর্তৃপক্ষের দায়িত্ব সম্পর্কে সরকারের নির্দেশিকা কি?

**উচ্চ-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকারি আদেশনামা [ ৯৪১-ই.ডি.এন. (সি.এস.) তাং ২৭.১২.৯৫ ] অনুযায়ী পার্ট-টাইম লেকচারার নিয়োগের জন্য শিক্ষা অধিকর্তার অনুমোদনের প্রয়োজন। কিন্তু কলেজগুলি উক্ত শিক্ষক নিয়োগের জন্য শিক্ষা অধিকর্তার অনুমোদনের জন্য কোনও প্রস্তাব পাঠায় নি। তাই উক্ত সংখ্যা সঠিক ভাবে বলা সম্ভব নয়।

(খ) একই।

(গ) পার্ট-টাইম লেকচারারদের ভাতার পরিমাণ নির্ধারণ করে রাজ্য সরকার কিন্তু ঐ ভাতা দেবার দায়িত্ব কলেজ কর্তৃপক্ষের।

(ঘ) ১.১.১৯৯৬ থেকে সমস্ত বেসরকারি কলেজগুলিতে ছাত্র-ছাত্রীদের কাছ থেকে আদায়ীকৃত বেতন বাবদ টাকা কলেজে রাখার এবং প্রয়োজনে তা খরচ করার অনুমোদন দেওয়া হয়েছে।

### সি.এ.ডি.এ. প্রকল্প

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯০৭) **শ্রী সুভাষ গোস্বামী** ও **শ্রী ঈদ মহম্মদ ঃ** জল-সম্পদ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ, বীরভূম ও উত্তরবঙ্গের জেলাগুলিতে সি.এ.ডি.এ. কাজের অগ্রগতি প্রত্যাশামত হচ্ছে না; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি; এবং

(গ) বর্তমান আর্থিক বছরে উক্ত কাজ বাবদ কি পরিমাণ অর্থ ব্যয়িত হয়েছে?

**জল-সম্পদ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) সত্যি নয়।

মুর্শিদাবাদ ও বীরভূম জেলার সেচ-সূচিত এলাকায় বর্তমান আর্থিক বছর পর্যন্ত মোট ২০,৭৭৮ হেক্টর মাঠনালা নির্মাণের কাজ হয়েছে।

বর্তমান আর্থিক বছরে ৮১০ হেক্টরের মাঠনালা নির্মাণের, ৩০,০০০ হেক্টরের মৃত্তিকা পরীক্ষার (সয়েল সার্ভে) এবং ১,৮৬০ হেক্টরের ভূসংস্থান পর্যবেক্ষণের (টোপো সার্ভে) অগ্রগতি হয়েছে।

উত্তরবঙ্গে বর্তমান বছরে তিস্তা সি.এ.ডি.এ. স্থাপিত হয়েছে এবং জলপাইগুড়ি জেলায় এর কাজ শুরু হয়েছে।

(গ) বর্তমান আর্থিক বছরে উক্ত কাজ বাবদ-এ যাবৎ প্রায় ৭৬ লক্ষ টাকা ব্যয় হয়েছে।

### উদ্বাস্তু পরিবার

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯২২) **শ্রী পুলকচন্দ্র দাস ঃ** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে উদ্বাস্তু পরিবারের সংখ্যা কত;

(খ) তন্মধ্যে কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের জমিতে বসবাসকারী উদ্বাস্তু পরিবারের সংখ্যা কত; এবং

(গ) জমির সত্ব ও মালিকানা বা লিজ প্রাপক উদ্বাস্তু পরিবারদের গৃহ নির্মাণের

জন্য সরকার কোনও অর্থ অনুদান হিসাবে দিয়ে থাকেন কি না?

**উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮১ সালের হিসাব অনুসারে রাজ্যে উদ্বাস্তুর সংখ্যা আনুমানিক ৮০ লক্ষ।

(খ) সরকার অনুমোদিত কলোনী এবং জবরদখল কলোনীতে (১৪৯, ১৭৫ ও ৬০৭ গুচ্ছভুক্ত) উদ্বাস্তু পরিবারের সংখ্যা আনুমানিক ২ লক্ষ ৪৪ হাজার।

(গ) না। তবে শিবিরগুচ্ছ পরিবারগুলির পুনর্বাসনের সময় পরিবার পিছু ৯০০০ টাকা (নয় হাজার টাকা) গৃহ নির্মাণ ঋণ দেওয়া হয়ে থাকে।

মানবাধিকার কমিশনের সুপারিশ

*২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৬) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ মানবাধিকার কমিশন বিগত তিন বছরে কয়টি সুপারিশ রাজ্য সরকারের কাছে পাঠিয়েছেন; এবং

(খ) ঐ সুপারিশগুলি কি রাজ্য সরকার গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ মানবাধিকার কমিশন বিগত তিন বছরে নিম্নলিখিত মোট ১৮৫টি সুপারিশ রাজ্য সরকারের কাছে পাঠিয়েছেন।

১৯৯৬-৯৭ সালে — ৫২টি
১৯৯৭-৯৮ সালে — ৫৫টি
১৯৯৮-৯৯ সালে — ৭৮টি

(খ) রাজ্য সরকার ১৮৫টি সুপারিশ সম্পূর্ণভাবে গ্রহণ করেছেন।

অগভীর নলকূপ

*২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১০৩) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** জল-সম্পদ, অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার কৃষ্ণনগর ১নং পঞ্চায়েত সমিতির আসাননগর ও ভীমপুর এলাকার ৪৮টি অগভীর নলকূপ-এর মধ্যে কটি সচল আছে; এবং

(খ) অচল নলকূপগুলির মেরামতের জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**জল-সম্পদ, অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৭টি।

(খ) ১১টি অচল নলকূপগুলির মধ্যে ৩টি চালু করার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। বাকি ৮টি নলকূপ সম্পূর্ণ পরিত্যক্ত। এগুলি সংস্কারের পর্যায়ে নেই। সুতরাং এগুলি চালু করার প্রশ্ন ওঠে না।

### রাস্তা সংস্কার

*৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯৬) **শ্রী কমল মুখার্জি ঃ** কৃষি (বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সিঙ্গুর ব্লকের বিঘাটি গ্রাম পঞ্চায়েতে শেওড়াফুলি নিয়ন্ত্রিত বাজারের অধীনস্থ বিঘাটি কে.এম. হাইস্কুল থেকে লাহা রোডের মোড় পর্যন্ত রাস্তাটির সংস্কার বর্তমানে কোন পর্যায়ে আছে?

**কৃষি (বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

শেওড়াফুলি নিয়ন্ত্রিত বাজার সমিতির এলাকাভুক্ত সিঙ্গুর ব্লকের বিঘাটি গ্রাম পঞ্চায়েতের অধীন বিঘাটি কিশোরি মোহন হাইস্কুল থেকে লাহা রোড পর্যন্ত রাস্তাটির উন্নয়ন সাধনের জন্য চারটি দশায় মোট ২২,৯০,৬০০.০০ টাকার প্রস্তাব কৃষি বিপণন অধিকারে আসে, কিন্তু আর্থিক অপ্রতুলতার কারণে প্রস্তাবটি বিবেচনা করা সম্ভব হয় নি।

বাজার সংযোগকারী রাস্তা নির্মাণের জন্য কৃষি বিপণন দপ্তরের খাতে প্রয়োজনীয় অর্থ পাওয়া গেলে, ২০০০-২০০১ সালে ঐ রাস্তাটি পর্যায়ক্রমে সংস্কার করার কাজ হাতে নেওয়া যেতে পারে।

### নারিকেল চাষের উন্নতিসাধন

*৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯৯) **শ্রী কমল মুখার্জি ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান পালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পশ্চিমবঙ্গ সরকার নারিকেল গাছ চাষের উন্নতির জন্য কি কি উদ্যোগ গ্রহণ করেছে?

**খাদ্য প্রক্রিয়াকরণ, শিল্প ও উদ্যান পালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পশ্চিমবঙ্গ সরকার নারিকেল গাছ চাষের উন্নতির জন্য নিম্নলিখিত উদ্যোগ গ্রহণ করেছে ঃ

১। সরকারি খামারে ৫০,০০০ উন্নতমানের নারিকেল বসিয়ে চারা তৈরি করে চাষীদের মধ্যে বিতরণ করার মাধ্যমে নারিকেল চাষের এলাকা বৃদ্ধি।

২। মিনিকিটের মাধ্যমে তপসিলি জাতি ও তপসিলি উপজাতি কৃষকদের মধ্যে ২৫,৩২২টি নারিকেল চারা বিনামূল্যে বিতরণ করার মাধ্যমে চাষের এলাকা বৃদ্ধি।

৩। নারিকেল চাষীদের প্রশিক্ষণ দেওয়ার মাধ্যমে উন্নত চাষ-পদ্ধতি, রোগ ও পোকা দমন ইত্যাদি সম্বন্ধে অবহিত করা হয়।

**সংযোজনী**

| ১। | সরকারি খামারের নাম | নারিকেল বসানোর সংখ্যা |
|---|---|---|
| (ক) | চন্দননগর উদ্যানপালন উন্নয়ন খামার, হুগলি | ... ১১,০০০ |
| (খ) | কাজলাগর উদ্যানপালন উন্নয়ন খামার, মেদিনীপুর | ... ১০.০০০ |
| (গ) | বারুইপুর উদ্যানপালন উন্নয়ন খামার, দক্ষিণ ২৪-পরগণা | ... ৪,০০০ |
| (ঘ) | কৃষ্ণনগর উদ্যানপালন উন্নয়ন ও গবেষণা খামার, নদীয়া | ... ১০,০০০ |
| (ঙ) | জলপাইগুড়ি উদ্যানপালন উন্নয়ন ও গবেষণা খামার, জলপাইগুড়ি | ... ৫,০০০ |
| (চ) | কোচবিহার উদ্যানপালন উন্নয়ন খামার, কোচবিহার | ... ১০,০০০ |

এই খাতে মোট ৬,৮৫,০০০ টাকা বরাদ্দ করা হয়েছে।

| ২। জেলার নাম | চারা বিতরণের সংখ্যা |
|---|---|
| দক্ষিণ ২৪-পরগণা | ৩,৯৭৮ |
| উত্তর ২৪-পরগণা | ১১,৪৯৯ |
| হুগলি | ২,৭৬৬ |
| মেদিনীপুর | ৪৫,৯৯৬ |
| কোচবিহার | ৩,৯৯৯ |
| জলপাইগুড়ি | ২,৪৯৯ |
| নদীয়া | ২,৪৯৯ |
| বর্ধমান | ২,৭৩৩ |

এই খাতে মোট ১৪,১৮,০৮৮ টাকা বরাদ্দ করা হয়েছে।

| ৩। জেলার নাম | প্রশিক্ষণের সংখ্যা |
|---|---|
| উত্তর দিনাজপুর | ১টি |
| উত্তর ২৪-পরগণা | ১টি |
| দক্ষিণ ২৪-পরগণা | ১টি |
| বাঁকুড়া | ১টি |
| পুরুলিয়া | ১টি |
| মোট | ৫টি |

মোট ৫টি প্রশিক্ষণের জন্যে ২৫,০০০ টাকা ব্যয় করা হচ্ছে।

| জেলা ভিত্তিক নারিকেল চারা মিনিকিট বিতরণ | মিনিকিট সংখ্যা প্রতি মিনিকিটে তিনটি করে চারা | উপকৃত চাষীর সংখ্যা |
|---|---|---|
| ১। মেদিনীপুর | ১৫,৩৩১ | ১৫,৩৩১ |
| ২। দক্ষিণ ২৪-পরগণা | ১,৩২৬ | ১,৩২৬ |
| ৩। উত্তর ২৪-পরগণা | ৩,৮৩৩ | ৩,৮৩৩ |
| ৪। হুগলি | ৯২২ | ৯২২ |
| ৫। কোচবিহার | ১,৩৩৩ | ১,৩৩৩ |
| ৬। জলপাইগুড়ি | ৮৩৩ | ৮৩৩ |
| ৭। নদীয়া | ৮৩৩ | ৮৩৩ |
| ৮। বর্ধমান | ৯১১ | ৯১১ |

**প্রশিক্ষণ**

উত্তর দিনাজপুর, উত্তর ২৪-পরগনা, দক্ষিণ ২৪-পরগনা, বাঁকুড়া ও পুরুলিয়া জেলাতে ১টি করে ফল চাষের যে প্রশিক্ষণ কর্মসূচি নেওয়া হয়েছে তা জেলায় কোথায় নেওয়া হবে তা জেলা আধিকারিকরাই ঠিক করে এই দপ্তরকে জানাবেন। মোট ১৫০ জন চাষী এই প্রশিক্ষণ পাবে।

**পুকুর দেখাশোনা**

*৩২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৩৩) **শ্রী কমল মুখার্জি ঃ** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জবরদখল কলোনীস্থিত পুকুরগুলো দেখাশোনার দায়িত্বে কারা থাকেন; এবং

(খ) ঐরূপ পুকুরগুলো দেখাশোনা করার নিয়মনীতি কি?

**উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই বিভাগের প্রয়োজনীয় পরিকাঠামো না থাকায়, কলোনীস্থিত অধিকাংশ পুকুর বা জলাশয় সংশ্লিষ্ট কলোনীতে বসবাসকারী উদ্বাস্তু পরিবারগুলিই ব্যবহার এবং দেখাশোনা করেন। তবে যেসব ক্ষেত্রে পুকুরগুলি কোন মৎস্যজীবী সমবায় সমিতি অথবা স্থানীয় পৌরসভাকে লিজ দেওয়া হয়েছে, সেক্ষেত্রে লিজ প্রাপক সংস্থাই এগুলি দেখাশোনা করেন।

(খ) এই বিভাগের ১০-৭-৮৭ তারিখের ২৪৯০-রিহ্যাব এবং ৮-১-৯৮ তারিখের ৫৫-রিহ্যাব আদেশনামা এবং পশ্চিমবঙ্গের ভূমি ও ভূমি-সংস্কার ম্যানুয়্যালে উল্লিখিত নিয়মনীতিগুলি (বিশেষতঃ লিজ দেওয়ার ক্ষেত্রে) এ প্রসঙ্গে প্রযোজ্য হয়ে থাকে।

**উত্তরবঙ্গে তোর্ষা নদীর ওপর সেতু নির্মাণ**

*৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩৭) **শ্রী নির্মল দাস ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তরবঙ্গের তোর্ষা নদীর ওপর নির্মীয়মান শিলতোর্ষা, পুন্ডিবাড়ি রেল সেতু ও কোচবিহার ঘুঘুমারী সেতু তিনটির নির্মাণ কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়; এবং

(খ) উক্ত সেতুগুলি নির্মাণের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সেতু তিনটির নির্মাণ কাজ নিম্নলিখিত সময়ের মধ্যে শেষ হবে বলে আশা করা যায় ঃ

শিলতোর্ষা সেতু ... ২০০২ সালের মার্চ মাস।

পুন্ডিবাড়ি সেতু ... ২০০১ সালের মার্চ মাস।

কোচবিহার ঘুঘুমারী সেতু ... ২০০০ সালের মে মাস।

(খ) শিলতোর্ষা সেতু, পুন্ডিবাড়ি সেতু এবং কোচবিহার ঘুঘুমারী সেতু তিনটির জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ যথাক্রমে ২০.২২ কোটি টাকা, ১৪ কোটি ৩০ লক্ষ টাকা ও ১২ কোটি টাকা।

(বিভাগীয় মন্ত্রি মহোদয় কর্তৃক অনুমোদিত)

**দ্বারকা নদীর উপর সেতু নির্মাণ**

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩৩) **শ্রী বিশ্বনাথ মন্ডল** ঃ পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার জীবন্তী-শেরপুর রাস্তায় গাঁতলা ঘাটে দ্বারকা নদীর উপর সেতু নির্মাণের পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে তা এই মুহূর্তে বলা মুশকিল। ভবিষ্যতে অর্থ বরাদ্দের উপর বিষয়টি নির্ভরশীল।

**Release of Amount for Environment Department and its utilisation**

*35. (Admitted Question No. *1589) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-Charge of the Environment Development Department be pleased to state—

(a) the amount released by Finance Department for Environment Department up to 1.2.2000 during the year 1999-2000 on the Plan & Non-Plan Heads; and

(b) the amount utilised up to 1.2.2000?

**Minister-in-Charge of the Environment Development Depertment :**

(a) Amount released by Finance Department up to 1.2.2000

*for the year 1999-2000 for Environment Department are as follows :*

(i) Plan Heads Rs. 1,67,28,300/- (Rupees one crore sixty-seven lakh twenty-eight thousand three hundred).

(ii) Non-Plan Heads Rs. 1,65,37,435/- (Rupees one crore sixty-five lakhs thirty-seven thousand four hundred thirty-five).

(b) It takes some time for utilisation of funds released. We will have to wait for some more time for receipt of utilisation reports.

[12-00 — 12-10 p.m.]

**Mr. Speaker :** Hon'ble Members I have received the following message from His Excellency, Governor of West Bengal.

"Dear Hon'ble Speaker,

I thank you for your letter of 9th March, 2000. Kindly convey to the Hon'ble Members of the Legislative Assembly for the speech with which I opened the session of the West Bengal Legislative Assembly on 2nd March, 2000.

With warmest personal regards,

Yours Sincerely

Viren J. Shah"

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Sobhan Deb Chattopadhyay on the subject of strike in jute mills in the State.

The subject matter of the Motion is not such that my call for adjournment of the business of the House. The Member will got ample

scope to raise the matter during the general discussion on Budget which is due to commence from to-day.

The Member may also invite attention of the Minister concerned through Calling Attention, Mention, Question, Motion etc.

I, therefore, withhold my consent to the Motion.

The Member may, however, read the text of the Motion as amended.

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ—

গত ২২-শে মার্চ থেকে ৫৮টি চটকলে লাগাতার ধর্মঘটের ডাক দেয় ১৭টি ইউনিয়ন যার নেতৃত্বে ছিল আই.এন.টি.ইউ.সি. ও সিটু। ২১ তারিখে ত্রিপাক্ষিক বৈঠক ব্যর্থ হওয়ায় এই ধমর্ঘট ডাক দেওয়া হয়। এর ফলে চটের বস্তা সরবরাহে রাজ্যের জুট মিলগুলি ব্যর্থ হবে এবং সিন্থেটিক বস্তাগুলির ব্যবহার চালু হয়ে যাবে ও রাজ্যের পাটকলগুলি ধ্বংস হয়ে যাবে।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received five notices of Calling Attention on the following subject, namely :—

| Subject | | Name |
|---|---|---|
| i) Alleged incident of dacoity near Head Office of Calcutta Municipal Corporation on 21.3.2000. | : | Shri Sudhir Bhattacharjee |
| ii) Stalemate condition of drinking water scheme for Bolpur-town Viswabharati and for the Panchayat areas under Sriniketan Block | : | Shri Tapan Hore |

| | | |
|---|---|---|
| iii) Alleged firing near Jagaddal Jute Mill gate | : | Shri Ashok Kumar Deb |
| iv) Reported prevalence of respiratory disorders in Calcutta due to air pollution | : | Shri Saugata Roy |
| v) Delay in progress of repairing works of the road South to Vivekananda Setu, Howrah. | : | Shri Joytikrishna Chattopadhyay & Shri Bhaktaram Pan |

I have selected the notice of Shri Tapan Hore on the subject of Stalemente condition of drinking water scheme of Bolpur town Viswabharati and for the panchayat areas under Sriniketan Block.

This Minister-in-charge may please make a statement today. If possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 30th March.

**মিঃ. স্পিকার ঃ** আই হ্যাভ সেড আর্লিয়ার, যে মেম্বার কলিং অ্যাটেনশন নেবেন তাঁকে উপস্থিত থাকতে হয়। আজকে অনুমতি দিচ্ছি, কিন্তু ভবিষ্যতে দেব না। হাউস চলবে আর উনি বাইরে ঘুরে বেড়াবেন এটা চলবে না। He must be responsible.

I will take up mention cases upto 12.15 p.m

Now I call upon the Minister of State for Irrigation Department to make a statement on the subject of alleged obstruction by some miscreants and B.S.F. Jawans in preventive works for erosion of Padma at Muradpur under Jalangi P.S., Mushidabad.

(Attention called by Shri Nripen Chaudhuri, Shri Unus Sarkar and Shri Mozammel Haque (Hariharpara) jointly on the 8th March, 2000.)

**শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলার জলঙ্গী থানার অন্তর্গত মুরাদপুর গ্রামে পদ্মার ভাঙ্গন প্রতিরোধের কাজ চলাকালীন ৭-ই মার্চ, ২০০০

তারিখে কতিপয় স্থানীয় শ্রমিক কাজ পাওয়ার দাবিতে উক্ত কাজে বাধা দান করে। কতিপয় দুস্কৃতকারী উক্ত শ্রমিকদের সঙ্গে মিশে যায় এবং তারা কয়েকটি বাড়ি ভাঙ্গচুর করে।

এমতাবস্থায় স্থানীয় বি.এস.এফ. জওয়ানদের হস্তক্ষেপে উত্তেজনা প্রশমিত হয়। পঞ্চায়েত সমিতিতে আলোচনার পর প্রশাসনের তরফ থেকে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং বিষয়টি মিটে গেছে। বি.এস.এফ. জওয়ানরা কোন কাজে বাধা দান করে নি।

আপাতত ঐ এলাকায় শান্তি বিরাজ করছে এবং উক্ত পদ্মা ভাঙ্গন প্রতিরোধের কাজ আবার ৮-ই মার্চ থেকে শান্তিপূর্ণ ভাবে চলছে।

## MENTION CASES

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার ফলতা বিধানসভায় ডায়মন্ড হারবার রোডের গায়ে পশ্চিম দিক দিয়ে দস্তিপুর থেকে ফতেপুর হয়ে সিরাকোল পর্যন্ত একটা খাল গিয়েছে। ঐ খালটি সংস্কারের অভাবে চাষীদের ভীষণ অসুবিধা হচ্ছে। ঐ খালটি সংস্কার করার জন্য অন্ততঃ ৫ খানা গ্রামের মানুষ দাবি করে আসছে। খালটি ভালভাবে সংস্কার করলে ফতেপুর, দস্তিপুর, সাহীপর, বঙ্গনগর, মোল্লার ঠেস, কনেশ্বরপুর, হাসিমনগর প্রভৃতি এলাকার চাষীরা বোরো ধানে সবুজ বিপ্লব ঘটাতে পারে। তাই অতি সত্বর ঐ খালটি সংস্কারের জন্য আমি মাননীয় বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে কারিগরি শিক্ষা বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিরোধিদের মুখে ছাই দিয়ে পেট্রোকেম শুরু হয়েছে। এখন ন্যাপথা ক্র্যাকারের কাজ শুরু হয়েছে। তার জন্য আমি মনেকরি নন্দীগ্রাম ৩ নম্বর ব্লক চন্ডীপুরেও নন্দকুমার ব্লকে দুটি কারিগরি বিদ্যালয় স্থাপন করা দরকার। কারণ পেট্রোকেম শুরু হয়েছে। তার ডাউনস্ট্রীমগুলো নন্দকুমার, চন্ডীপুর, মহিষাদল এইসব অঞ্চলে স্থাপিত হবেই। এবং তাদের অভিজ্ঞতা লাভের জন্য কারিগরি বিদ্যালয় স্থাপনের প্রয়োজন। এই জন্য অবিলম্বে নন্দকুমার এবং চন্ডীপুরে দুটো কারিগরি বিদ্যালয় স্থাপন করার জন্য আমি কারিগরি শিক্ষা বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

***শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই রাজ্যে প্রায়* ৩০-৩৫ হাজার সি.এইচ.জি. দীর্ঘ দিন ধরে কাজ করছেন। কিন্তু তাঁদেরকে মাসে মাত্র ৫০ টাকা করে দেওয়া হয় এবং কোন কোন সি.এইচ.জি.-কে ১০০ টাকা করে দেওয়া হয়। আজকে যেখানে বার্ধক্য ভাতা, বিধবা ভাতা এবং অন্যান্য ভাতা বাড়ানো হয়েছে সেখানে কমিউনিটি হেলথ গাইডরা মাসে মাত্র ৫০ টাকা এবং কেউ কেউ মাসে মাত্র ১০০ টাকা পান। অবিলম্বে এই কমিউনিটি হেলথ গাইডদের যাতে মাসে ৫০০ টাকা করে ভাতা দেওয়ার ব্যবস্থা করা হয় তার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী মানিকচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার অন্তর্গত লাভপুর-লাঙ্গলহাটা, সিয়াল-সারিপা রাস্তা দুটির নির্মাণ কাজ দীর্ঘ দিন আগে শুরু হয়েছে। কিন্তু কজের গতি খুবই মন্থর হওয়ায় কাজটি এখনও সম্পূর্ণ হয় নি। কাজের এই দীর্ঘ সূত্রতার ফলে রাস্তায় বাস চলাচল মাঝে মাঝে বন্ধ হয়ে যায়। এই এলাকায় পরিবহনের বিকল্প কোন ব্যবস্থা না থাকায় ছাত্র-ছাত্রী, সাধারণ মানুষ যোগাযোগ বিচ্ছিন্নতার জন্য দুর্ভোগে পড়েন। এলাকার ব্যাপক মানুষের যোগাযোগের স্বার্থে রাস্তা দুটোর কাজ দ্রুত সম্পন্ন একান্ত জরুরি। তাই রাস্তা দুটোর নির্মাণ কাজ যাতে অবিলম্বে সম্পূর্ণ হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা জরুরি বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখছি পূর্তমন্ত্রী মহাশয় শহরাঞ্চলের রাস্তাগুলি নিয়েই ব্যস্ত রয়েছেন। কিন্তু আমাদের গ্রাম-গঞ্জে এমন অনেক রাস্তা রয়েছে যেগুলো দিয়ে চলাফেরা করা যায় না। আমরা গ্রামের মানুষ। আমরা লক্ষ্য করছি, আমাদের গ্রামাঞ্চলের প্রয়োজনীয় রাস্তাগুলি সব ভেঙ্গে গেছে। অথচ জেলা পরিষদ বা মন্ত্রী মহাশয়ের দপ্তর সেগুলির প্রতি কোন রকম দৃষ্টি দিচ্ছেন না এবং সেগুলি মেরামত করার চেষ্টা করছেন না। যাতে গ্রামাঞ্চলের ভাতা রাস্তাগুলি সারানো হয় এবং কিছু নতুন রাস্তা করার জন্য উদ্যোগ গ্রহণ করা হয় তার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। শহরে কাজ হোক, সেটাও আমরা চাই। সাথে সাথে গ্রামের মানুষের প্রয়োজনে গ্রামের রাস্তাগুলির দিকেও নজর রাখার প্রয়োজন আছে বলে আমি মনেকরি।

**শ্রী চিত্তরঞ্জন মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মারফত আমি

মাননীয় পরিবহনমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কোলাঘাট একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ জায়গা। ওখানে থার্মাল প্ল্যান্ট রয়েছে এবং ওটা ব্যবসা-বাণিজ্যের কেন্দ্র। অথচ অত্যন্ত দুঃখের বিষয় কোলাঘাট রেল স্টেশনে কোন বাস স্ট্যান্ড নেই। অবিলম্বে ওখানে একটা বাস স্ট্যান্ড নির্মাণ করা প্রয়োজন। সেটা যাতে হয় তার জন্য আমি বিষয়টির প্রতি মাননীয় পরিবহনমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দিলীপকুমার দাস ঃ** (অনুপস্থিত)

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এবং একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে তাঁকে যথাযথ ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি। সম্প্রতি পঞ্চায়েতের সঙ্গে যুক্ত তহশীল-মোহরারদের স্থায়ী সরকারি কর্মচারী হিসাবে স্বীকৃতি দেওয়া হয়েছে। অনুরূপ ভাবে পঞ্চায়েতের সঙ্গে যুক্ত ট্যাক্স কালেক্টরদেরও আমি স্বীকৃতির দাবি করছি। এই ট্যাক্স কালেক্টররা তাঁদের পারিশ্রমিক হিসাবে সামান্য কমিশন পেয়ে থাকেন। তা দিয়ে তাদের পক্ষে জীবন নির্বাহ করা দুর্বিসহ হয়ে দাঁড়িয়েছে। তাঁরা দীর্ঘদিন ধরে দাবি জানিয়ে আসছেন যে, তাদের স্থায়ী কর্মচারী হিসাবে স্বীকৃতি দেওয় হোক। তাঁরা এই দাবিতে বিভিন্ন পর্যায়ের আন্দোলন করেছেন। এমন কি হাইকোর্টের দ্বারস্থ হয়েছিলেন এবং হাইকোর্ট তাঁদের পক্ষে রায় দিয়েছেন। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পঞ্চায়েতমন্ত্রী এবং রাজ্য সরকারকে বলব যে, এই গরিব ট্যাক্স কালেক্টররা যাতে অবিলম্বে স্থায়ী কর্মচারী হতে পারেন তার জন্য ব্যবস্থা গ্রহণ করা হোক। অতীতে পঞ্চায়েতের সাথে যুক্ত চৌকিদার, দফাদারদের স্থায়ী কর্মচারী করা হয়েছে এবং তারা মাসের শেষে অন্যান্য সরকারি কর্মচারীদের মতো মাইনে পাচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীকে অনুরোধ করছি, অবিলম্বে পঞ্চায়েতের সঙ্গে যুক্ত ট্যাক্স কালেক্টরদের স্থায়ীকরণের ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের মাননীয় পৌর ও নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এম.এল.এ.-রা জেলা পরিষদ এবং নিজ নিজ এলাকার সংশ্লিষ্ট পঞ্চায়েত সমিতির পদাধিকারবলে সদস্য। কিন্তু শহরাঞ্চলের পৌরসভা এবং কর্পোরেশনগুলির ক্ষেত্রে এম.এল.এ.-দের এ রকম কোন অধিকার নেই। স্যার, পৌরসভাগুলির এবং কর্পোরেশনগুলির নির্বাচন আসন্ন। এবার রাজ্য বাজেটে এম.এল.এ.-দের জন্য এলাকা উন্নয়ন তহবিল নির্দিষ্ট হয়েছে বিধায়ক প্রতি ১৫ লক্ষ টাকা। কিন্তু সে ক্ষেত্রে বলা হয়েছে সংশ্লিষ্ট বিধায়ককে তাঁর এলাকার পঞ্চায়েত সমিতি বা পৌরসভার সঙ্গে আলোচনা করে ঐ বরাদ্দ কার্যকর করবেন। কিন্তু আমরা দেখছি শহরাঞ্চলের পৌরসভা এবং

কর্পোরেশনগুলির কার্যক্রমে—এম.এল.এ.-দের কোন ভূমিকা নেই। ফলে তারা কিভাবে উন্নয়ন. কর্মসূচিতে অংশ গ্রহণ করবেন? তাই আমার মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতির মত শহরাঞ্চলের এম.এল.এ.-দের পৌরসভা এবং কর্পোরেশনের—যাঁর যাঁর সংশ্লিষ্ট এলাকায়—পদাধিকারবলে সদস্য করা হোক। প্রয়োজনে বঙ্গীয় পৌর আইন বদল করে সেই ব্যবস্থা করা হোক। তা না হলে উন্নয়ন কর্মসূচিতে তাঁদের কোন ভূমিকাই থাকবে না।

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি এর আগেও এই হাউসে উল্লেখ করেছিলাম যে, এই রাজ্যের মুখ্যমন্ত্রী এবং উপ-মুখ্যমন্ত্রীর ব্যাপারে কোন সিদ্ধান্ত যদি নিতেই হয় তাহলে তা যেন হাউস চলাকালীন হাউসেই ঘোষণা করা হয়। সেটাই করা উচিত। কিন্তু আমরা হঠাৎ করে 'স্টার টি.ভি.-তে' দেখলাম সি.পি.আই.(এম) সেক্রেটারি বলে দিয়েছেন, জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী থাকবেন না। তাঁর এই ঘোষণার ফলে প্রশাসনিক ক্ষেত্রে একটা অনিশ্চয়তা সৃষ্টি হয়েছে-- লোকেরা বুঝতে পারছে না কবে জ্যোতিবাবু চলে যাবেন! আর বুদ্ধদেববাবু কবে আসবেন!

[12-20 — 1-30 p.m.(Including Adjournment)]

এমন কি স্বয়ং পরিবহন মন্ত্রী, শ্রী সুভাষ চক্রবর্তী তিনিও বলেছেন এ বিষয়ে রাজ্য কমিটিতে কোন আলোচনা হয় নি, ক্যাবিনেটেও কোন আলোচনা হয় নি। দিনের পর দিন এই জিনিস ঘটছে। এই হাউসে যেটা বলা দরকার সেটা পার্টির লোকেরা বলবে, অনিল বিশ্বাস বলবে আর আমাদের সেটা শুনতে হবে সংসদীয় রীতি-নীতিকে ভঙ্গ করে। আমি এর বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**মিঃ স্পিকার :** এখন বিরতি, আবার আমরা মিলিত হব ১-৩০ মিনিটে।

**(At this stage the House was adjourned till 1-30 p.m.)**

## GENERAL DISCUSSION ON BUDGET

[1-30 — 1-40 p.m.(After Adjournment)]

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ২০০০/২০০১ সালের যে বাজেট পেশ করেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি। স্যার, রাজ্য বাজেট সম্বন্ধে বলার আগে আমি প্রথমেই কেন্দ্রীয় সরকার সম্প্রতি কেরোসিন এবং এল.পি.জি.-র যে অস্বাভাবিক দাম বৃদ্ধি করেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি। এই সিদ্ধান্ত যাতে অবিলম্বে প্রত্যাহার করে নেওয়া হয় তার জন্য সরকারের

কাছে এবং এই সভার সবাই-এর কাছে আবেদন জানাচ্ছি কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করার জন্য। আজকে এই দুর্দিনের বাজারে কেরোসিন যেটা সাধারণ গরিব মানুষরা ব্যবহার করেন তার দাম লিটার প্রতি ২।। টাকা এবং এল.পি.জি.-র সিলিন্ডার প্রতি ৫০ টাকা করে বাড়ানো হয়েছে। এই সিদ্ধান্ত যাতে প্রত্যাহার করে নেওয়া হয় তার জন্য সব রকমের ব্যবস্থা নিতে এই সভা থেকে আমি আবেদন জানাচ্ছি। স্যার, এবারে আমি রাজ্য বাজেটের প্রসঙ্গে আসছি। মাননীয় অর্থমন্ত্রী তার দীর্ঘ বক্তব্যের মধ্যে প্রত্যেকবারের মতন এবারেও কেন্দ্রীয় সরকারের অর্থনীতির সমালোচনা করেছেন এবং সমালোচনা করতে গিয়ে কতকগুলি মৌলিক প্রশ্ন তিনি তুলেছেন। এই মৌলিক প্রশ্নগুলি আজকে গোটা ভারতবর্ষের মানুষের মনের মধ্যে একটা আলোড়ন সৃষ্টি করেছে সে বিষয়ে কোন সন্দেহ নেই। গ্লোবালাইজেশন, ওপেন মার্কেটের রাজনীতি, অর্থনীতি কেন্দ্রীয় সরকারের যেটা ঘোষিত নীতি সেই নীতি অনুসরণ করে আমাদের ভারতবর্ষের অর্থনীতি, আমাদের ভারতবর্ষের যে প্রচন্ড সমস্যাগুলি আছে—দারিদ্র্য, বেকারত্ব ইত্যাদি সমস্যাগুলি, আমরা সেগুলির সমাধান করতে পারছি কিনা বা আমরা কোন দিকে যাচ্ছি এটা একটা মৌলিক প্রশ্ন। এ প্রশ্ন আজকে নিশ্চয় ভারতবর্ষের জনগণের মনে দেখা দিয়েছে যে এর সমাধান কোথায় এবং কিভাবে এই অবস্থা থেকে গোটা ভারতবর্ষ মুক্তি পেতে পারে। এর কিন্তু সুষ্ঠু সমাধান এখনও বেরয়নি। মাননীয় অর্থমন্ত্রী অনেকদি ধরেই আমাদের এই বিধানসভাতে এবং তার বাজেট ভাষণে বিকল্প অর্থনীতির কথা ঘোষণা করেছেন এবং বলেছেন যে এই বিকল্প অর্থনীতির পথে যে মৌলিক প্রশ্ন দেখা দিয়েছে ভারতবর্ষের অর্থনীতিতে সেই পথে এর সমাধান হতে পারে। কিন্তু এই বিকল্প অর্থনীতিটা কি? এই বিকল্প অর্থনীতি আমি যেটা বুঝেছি—আমি অর্থনীতিবিদ নই, আমি বিজ্ঞানের ছাত্র—সেটা হচ্ছে নিজের পায়ে দাঁড়ানো। অর্থাৎ দেশি এবং বিদেশি ঋণ যাতে আমাদের অর্থনীতিকে জর্জরিত করতে না পারে তারজন্য সমস্ত রকমের ব্যবস্থা গ্রহণ করা এবং আয় ও ব্যয়ের মধ্যে একটা সামঞ্জস্য বিধান করা যাতে হাত পাততে না হয়। যাতে অর্থনীতিতে একটা গতি থাকে, ক্যাপিট্যাল ফর্মেশন হয়, আমি যতদূর বুঝেছি অর্থনীতি মানে মোটামুটিভাবে মাননীয় অসীমবাবু এটাই বোঝাতে চেয়েছেন। আমি সবিনয়ে মাননীয় অসীমবাবুকে প্রশ্ন করতে চাই, আপনি দীর্ঘদিন ধরে পশ্চিমবাংলার অর্থমন্ত্রী হয়ে আছেন। আপনি যে অর্থনীতি আমদানি করেছেন পশ্চিমবাংলায় তা কি এই বিকল্প অর্থনীতির যে মূলমন্ত্র, যে মূল নীতি তাকে অনুসরণ করে চলছে? আমরা দেখছি আপনি যে বাজেট পেশ করেছেন তাতে আপনার বিকল্প অর্থনীতির ধারাগুলি, মূল নীতিগুলি লঙ্ঘিত হচ্ছে, মেনে চলা হচ্ছে না। আমি এক একটা করে এই ব্যাপারে উদাহরণ পেশ করতে চাই। প্রথম কথা হচ্ছে, নিজেদের পায়ে দাঁড়াতে গেলে, আয় এবং ব্যয়ের মধ্যে ব্যবধান কমাতে গেলে যে জিনিস দরকার, যে পরিবেশ দরকার, সেই পরিবেশগুলি দীর্ঘ ২৩ বছরে আপনি

তৈরি করতে পারেন নি। কাজ করতে হবে, উৎপাদনশীলতা বাড়াতে হবে এটা আপনারা করতে পারেন নি। আপনারা কংগ্রেস আমলে দীর্ঘ ৩০ বছর ধরে শ্রমিকদের এবং শিক্ষককূলকে কলুষিত করেছেন। তাদের কর্তব্যে ফাঁকি দেবার কথা শিখিয়েছেন। তাদের বলেছেন যে, তোমরা স্ট্রাইক কর, গো শ্লো ভাবে চল, মাইনা বেশি চাও। পশ্চিমবাংলা পার্টিশানের পরে বহু সমস্যায় জর্জরিত হয়ে ছিল। লক্ষ লক্ষ পূর্ব বাংলার রিফিউজি পশ্চিমবাংলায় এসেছিল। ডঃ বিধানচন্দ্র রায় যখন তাদের পশ্চিমবাংলার বাইরে মধ্যপ্রদেশ, উড়িষ্যা ইত্যাদি জায়গায় পুর্নবাসনের ব্যবস্থা করেছিলেন কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলে তখন আপনারা তাদের উস্কে দিয়েছিলেন। তার কারণ আপনাদের যাতে ভোট বাঙ্ক হয়। তার ফলে আজকে এই রকম একটা অবস্থা হয়েছে। আমরা দেখেছি যে, আন্দামান, নিকোবরে সেই সময়ে যে কয়জন বাংলার মানুষ স্থান করে নিতে পেরেছেন তারা এখন অনেক সুখে আছেন। কাজেই পূর্ব বাংলা থেকে আগত রিফিউজিরা যদি সেই সময়ে পশ্চিমবাংলার বাইরে যেতেন তাহলে এই রকম অবস্থা হত না। এই প্রসঙ্গে মারীচ ঝাপির কথা ভুলে গেলে চলবে না। আজকে পশ্চিম বাংলায় এই যে জলন্ত সমস্যা, এত বেকার সমস্যা, এটা আপনাদের জন্য হয়েছে। আজকে ভারতবর্ষের জনসংখ্যার ৮ শতাংশ হচ্ছে পশ্চিমবঙ্গে, আর ভারতবর্ষের মোট জমির ৩ শতাংশ জমি রয়েছে পশ্চিমবঙ্গে। কাজেই এরজন্য আপনারাই দায়ী। কাজেই যে নীতি আপনি এবং আপনার আগে বামপন্থী মন্ত্রীরা নিয়ে ছিলেন, যে বিকল্প অর্থনীতি নিলে পশ্চিমবঙ্গের সমস্যার সমাধান হয়, সেই পথে আপনারা যান নি। আপনারা দীর্ঘ ২৩ বছর পশ্চিমবাংলায় ক্ষমতায় থাকবার পরে অনুভব করেছেন, যে নীতি নিয়ে আপনারা কংগ্রেসের সময়ে কাজ করেছেন, তখন আপনারা যে কথা বলেছেন যে, স্ট্রাইক কর, মাইনা বেশি করে চাও, সেটা যে ভুল তা আপনারা বুঝেছেন। আপনারা এখন শিক্ষকদের বলছেন যে ১০টা থেকে ৫টা পর্যন্ত কাজ করতে হবে, শ্রমিকদের বলছেন যে তোমাদের কাজ করতে হবে। হঠাৎ একথা বললেও দীর্ঘ ৩০ বছর ধরে তাদের যা শিখিয়েছেন সেটা রাতারাতি পরিবর্তন হয় না। এখন আপনি চেষ্টা করেও শিক্ষককূল থেকে আরম্ভ করে শ্রমিক শ্রেণীকে এইভাবে অনুপ্রাণিত করতে পারেন নি যাতে পশ্চিমবাংলায় সত্যিকারের একটা শিল্প তৈরি হতে পারে, একটা কাজ করার পরিবেশ তৈরি হতে পারে। কাজেই আজকে যে বিরাট খরচের অবস্থা পশ্চিমবাংলায় দেখছি সেই খরচের অবস্থার জন্য আপনারা অধিকাংশ ক্ষেত্রে দায়ী এই বিষয়ে কোন সন্দেহ নেই। ১৯৭৭ সালে আপনারা যখন প্রথম সরকারে আসেন তখন রাজস্ব ঘাটতি ছিল মাত্র ১ কোটি ৮১ লক্ষ টাকা।

*[1-40 — 1-50 p.m.]*

এখন সেই ঘাটতি বাড়তে বাড়তে এই বছর যে বাজেট আপনি পেশ করেছেন

তাতে আমি দেখেছি, রাজস্ব আয় এবং ব্যয়ের মধ্যে ঘাটতি দাঁড়িয়েছে ৭,৬১৫ কোটি টাকা। এই বিরাট ঘাটতি কি করে ম্যানেজ করবেন জানি না, কিন্তু এটা ঠিক যে, বিকল্প অর্থনীতির পথে হাঁটতে পারছেন না। আপনার রাজস্ব আদায় এবং ব্যয়ের মধ্যে যে বিরাট পার্থক্য থেকে যাচ্ছে তার জন্য অনেক উন্নয়নমূলক কাজে ব্যাঘাত আসবে সন্দেহ নেই। আমরা জানি, আপনার ক্যাপিটাল মূলধন খাতে যে সমস্ত ব্যয় করবার পরিকল্পনা আপনি করেন, বিভিন্ন দপ্তরের পরিকল্পনা খাতে যে অর্থ বরাদ্দ করেন সেসব দপ্তরের পরিকল্পনা খাতের বরাদ্দ বছরের শেষেও হয় না। আমি অনেকবার মন্ত্রীদের বলেছি, আপনাদের দপ্তরে যা বরাদ্দ হচ্ছে তার শতকরা একশ ভাগ যদি পেয়ে থাকেন তাহলে উঠে দাঁড়িয়ে সেটা বলুন, কিন্তু কোন মন্ত্রীর সাহস হয় নি উঠে দাঁড়িয়ে বলতে যে, তাঁরা দপ্তরের পরিকল্পনা বরাদ্দের শতকরা একশ ভাগ পেয়েছেন। সুতরাং এই যে পরিকল্পনার কথা বলতে গিয়ে আপনি বলেছেন 'এত বরাদ্দ বাড়িয়ে দিলাম', এসব সবই কল্পনা এবং বছরের শেষে দেখা যাবে তার কাছাকাছিও পৌঁছাতে পারেন নি। আমি দৃষ্টান্ত দিয়ে পরে এটা বলব। আমরা দেখেছি যে, আপনি একদিকে বিকল্প অর্থনীতির যে মূলমন্ত্র, অর্থাৎ ঋণ যাতে না নিতে হয়, ঋণের জালে যাতে জর্জরিত না হয়ে যান, তার জন্য বিকল্প অর্থনীতির কথা বলছেন। কিন্তু এই রাজ্যে ৩১.৩.২০০০ পর্যন্ত ঋণের পরিমাণ দাঁড়িয়েছে ৪৫,৭১০ কোটি টাকা। এই যে বিরাট পরিমাণ ঋণ বিভিন্ন জায়গা থেকে—কেন্দ্রীয় সরকারের কাছ থেকে, হাডকোর কাছ থেকে এবং বিভিন্ন অর্থলগ্নী সংস্থার কাছ থেকে—নিয়ে বসে আছেন তার আসল এবং সুদ মেটাতে মেটাতে রাজস্ব আদায়ের সিংহভাগ চলে যাচ্ছে। সুতরাং উন্নয়নের জন্য পশ্চিমবঙ্গে টাকা খুব কম থাকে এবং তারই জন্য আজকে পশ্চিমবঙ্গে বেকার সমস্যা, রাস্তাঘাটের সমস্যা, গ্রামে বিদ্যুৎ যাওয়ার সমস্যা এমন আকার ধারণ করেছে যারজন্য পশ্চিমবঙ্গের মানুষ মনে করছেন যে, এই সরকার যত তাড়াতাড়ি চলে যায় ততই ভাল। কিন্তু এই অবস্থা থেকে মুক্তির পথ এই বাজেটের মধ্যে দেখাতে পারেন নি। আপনি এ বছর অ্যানোয়াল প্ল্যানের যে প্রস্তাব করেছেন সেই অ্যানোয়াল প্ল্যানে শেষ পর্যন্ত আপনি অর্থের যোগান দিতে পারবেন না, তার কারণ, আমরা দেখেছি, প্রতি বছর এক্ষেত্রে যে প্রস্তাব রাখেন—আমরা অ্যানোয়াল প্ল্যানে এত টাকা খরচ করব, শেষ পর্যন্ত সেই অ্যানোয়াল প্ল্যান কমাতে হয়। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বক্তৃতার মধ্যে বলেছেন, 'আমরা গত বছর প্ল্যানে খরচের শতকরা ৮০ ভাগ পৌঁছাতে পেরেছি'। এতেই এত আত্মসন্তুষ্টি! এটা অত্যন্ত দুঃখের এবং ক্ষোভের কথা, কারণ প্ল্যান যা করবেন তার টাকার পুরোটাই খরচ করতে হবে। তার কারণ, পরিকল্পনার মাধ্যমেই পশ্চিমবঙ্গের উন্নয়ন হবে; নতুন স্কুল হবে, হাসপাতাল হবে, রাস্তা হবে, নতুন নতুন শিল্প হবে। এবং সেটা পরিকল্পনা খাতে কত ব্যয় হচ্ছে তার উপর নির্ভর করে। তার জন্য আমি বলছি যে, যে বাজেট পেশ করেছেন তাতে অনেক গালভরা বড় বড় কথা

শুনিয়েছেন, কিন্তু বাস্তবে আমরা দেখতে পাচ্ছি, আপনার দেওয়া প্রতিশ্রুতি মত টাকা আপনি বরাদ্দ করতে পারছেন না, প্রতিশ্রুতি মতো কাজও আপনি করতে পারছেন না। দারিদ্র্য দূরীকরণের জন্য কেন্দ্রীয় সরকার যে টাকা দেন জওহর রোজগার যোজনা, ইন্দিরা আবাস যোজনা, ইত্যাদিতে বুকে হাত দিয়ে বলুন তো তার কতটা কাজ করতে পেরেছেন? আমি শুনলাম, গতকাল কমলবাবু উত্তরবঙ্গে বক্তৃতা দিয়ে বলেছেন যে, এই পঞ্চায়েতী ব্যবস্থার মাধ্যমে—যে পঞ্চায়েতী ব্যবস্থার আপনারা গুণগান করে থাকেন—কোটি কোটি টাকা দারিদ্র্য দূরীকরণের নামে যা খরচ করা হচ্ছে তাতে কি দারিদ্র্য দুর হয়েছে, হচ্ছে না। যদি দারিদ্র্য দূরীকরণ হত তাহলে পশ্চিমবাংলায় দারিদ্র্য সীমারেখার নিচে যারা বাস করে তারা ভারতবর্ষের গড়ের থেকে অনেক উপরে উঠে যেত। কিন্তু তা বাস্তবে হচ্ছে না। আপনারা একটু চিন্তা ভাবনা করে দেখুন। এই পঞ্চায়েত ব্যবস্থা নিশ্চয়ই ভাল, বিকেন্দ্রীকরণ নিশ্চয়ই ভাল, কথাটা শুনতে ভাল। এই পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে কিছু কন্ট্রাক্টার, পঞ্চায়েতের আধিকারিক, পঞ্চায়েত প্রধান উপ-প্রধান, মেম্বার যাঁরা আছেন এই কোটারি সামান্য কয়েক জনের যৎকিঞ্চিত উন্নতি হয়েছে। সাধারণ খেটে খাওয়া মানুষ গরিব মানুষদের উপকার কোন দিন এই পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে করতে পেরেছেন কিনা তা নিয়ে যথেষ্ট সন্দেহ আছে। আপনারা হাড়ে হাড়ে বুঝতে পারছেন এই পঞ্চায়েত ব্যবস্থাটাকে আপনারা কোন পর্যায়ে নিয়ে গেছেন। একজন প্রধান ৫ বছর প্রধান থাকার পর সে যদি ৪ তলা বাড়ি না করতে পারে মটর সাইকেল কিনতে না পারে তাহলে গ্রামের লোক বলে অকেজো লোক অপদার্থ লোক। এই ধরণের বাতাবরণ পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে সৃষ্টি করেছেন। আজকে চুরি করা যেন আদর্শ হয়ে গিয়েছে। আগে চুরি করলে সমাজের মানুষদের কাছে সে ধিকৃত হত এখন সব সয়ে গিয়েছে। আসলে আপনারা এটাকে লিগালাইজ করে দিয়েছেন। এই ব্যবস্থার পরিবর্তন করার কোন প্রচেষ্টা এই সরকারের নেই। তা যদি থাকত তাহলে হাজার হাজার কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আসে সেই টাকা সমস্তটা জলে যেত না। এই অবস্থার পরিবর্তন করতে পারলে গ্রামের মানুষের উন্নয়ন সম্ভব হত। আপনারা বলুন তো বুকে হাত দিয়ে, ১৯৭৭ সাল থেকে ১৯৯৯ সালের শেষ পর্যন্ত কত হাজার কোটি টাকা গ্রাম উন্নয়নের জন্য খরচ হয়েছে? কম করে ৩০ হাজার কোটি টাকা খরচ হয়েছে, আমি হয়ত সঠিক সংখ্যাটা জানি না, উত্তর দেওয়ার সময় মন্ত্রী বলে দেবেন, এই ২৩ বছরে ৩০ হাজার কোটি টাকা যদি খরচ করা হয়ে থাকে গ্রাম উন্নয়নের জন্য, সত্যিকারে কি গ্রামের গরিব মানুষের উপকার হত না? গ্রামের চেহারা সম্পূর্ণ অন্য রকম হয়েছে।

(এ ভয়েস ঃ গ্রামের চেহারা ভাল হয়েছে)

হয় নি, আপনারা মূর্খের স্বর্গে বাস করছেন বলে এই কথা বলছেন। আদৌ হয়

নি। আর হচ্ছে না বলেই বাস ছিনতাই, বোমাবাজি রাহাজানি চুরি ডাকাতি সেখানে হচ্ছে। একটা শিল্প গ্রামে তৈরি করেছেন, বোমা তৈরি, সুটার তৈরি। এমন কোন গ্রাম নেই যেখানে বোমা তৈরি হচ্ছে না। এই শিল্প আপনারা তৈরি করেছেন এই বিষয়ে কোন সন্দেহ নেই। হচ্ছে কেন? আজকে এই সব ছেলেরা বেকার, তাদের চাকুরি নেই, অন্ন সংস্থানের ব্যবস্থা নেই। কি করবে তারা? ২৩ বছরে গ্রামে উন্নয়ন হয় নি, বেকার সমস্যার সমাধান হয় নি সেইজন্য বেকার ছেলেরা এই পথে যাচ্ছে, এই পথ অন্তত কিছু উপার্জনের পথ করে দিচ্ছে। এই অবস্থার পরিবর্তন দরকার। এই অবস্থার পরিবর্তন আপনারা করতে পারেন নি। সেইজন্য আপনাদের অপদার্থতা সবার সামনে পরিস্ফুট হয়ে যাচ্ছে। দারিদ্র্য সীমার নিচে বসবাসকারী মানুষের সংখ্যা জাতীয় গড়ের থেকে পশ্চিমবাংলা উপরে, জাতীয় গড় হচ্ছে ৩৭.২৭ পারসেন্ট, তার চেয়ে বেশি আছে পশ্চিমবাংলা ৪০.৮০ পারসেন্ট। অবশ্য দারিদ্র্য সীমা রেখার নিচে কত জন আছে এটা নিয়ে বিভিন্ন সময় বিভিন্ন মতামত দেখা যায়। বিভিন্ন সময় বিভিন্ন কমিটি বিভিন্ন কমিশন তারা সমীক্ষা করেন এবং এই সমীক্ষার ফলে আমরা দেখতে পাচ্ছি কোনও বারে কোনও কমিশন বলছে ৪০ পারসেন্ট লাকরাওয়ালা কমিশন বলছে ৩৫ পারসেন্ট এন.সি.এ.ই.আর. বলছে ৫১ পারসেন্ট। এই ব্যাপারে সত্যিকারের কি আছে আমি জানি না। কারণ নির্ভর যোগ্য একটা সোর্স থেকে এই দারিদ্র্য সীমার নিচে কারা আছে সেটা পাওয়া শক্ত। আজকে সারা ভারতবর্ষের যে গড় তার থেকে পশ্চিমবাংলায় দারিদ্র সীমার নিচে মানুষ বেশি বাস করে। আমার কাছে তথ্য অনেক আছে দিতে পারব, তার মধ্যে দু-একটা তথ্য আপনাকে দিচ্ছি।

[1-50 — 2-00 p.m.]

কয়েকদিন আগে, ১৫।২.২০০০ আনন্দবাজারে শর্মিলা বসুর লেখার কিছুটা অংশ আমি উদ্ধৃতি দিচ্ছি। 'নব্বুই দশকের মাঝামাঝি ভারতের গ্রামীন মাথাপিছু গড় আয় ছিল ৪,৪৮৫ টাকা। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে সেটা ৩,১৫৭ টাকা, দেশের গড়ের নিচে। শুধু তাই নয়, ১৬টি বড় রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান পনের নম্বরে। একমাত্র ওড়িষ্যার গড় গ্রামীন মাথাপিছু আয় পশ্চিমবঙ্গের থেকেও কম'। সুতরাং বুঝতেই পারছেন কি অবস্থা। আমি আরও শোনাতে পারি—সেটা হচ্ছে, এখানে অনেকগুলো নতুন নতুন কথা আছে। এখানে জিন রেশিও বলে একটা কথা আছে। জিন রেশিও বলে বলছে, আয়ের বৈষম্য কতখানি অর্থাৎ যাদের আয় খুব বেশি, আর যাদের আয় খুব কম, এই পার্থক্যটা। তাতে বলছে, 'পশ্চিমবঙ্গ জিন রেশিওতে দেশের গড়' এর চাইতে অনেক কম। অর্থাৎ এখানে অপেক্ষাকৃত কম বৈষম্য। কিন্তু দেখা যাচ্ছে যে রাজ্যগুলো সব থেকে গরিব, তাদের বৈষম্য কম। অর্থাৎ পশ্চিমবঙ্গের মত রাজ্য সবাইকে সমানে গরিব করে রাখার লক্ষ্যের

দিকে চলেছে। সুতরাং আপনারা যে আনন্দ উপভোগ করেন পঞ্চায়েতের মাধ্যমে, ভূমি সংস্কারের মাধ্যমে আমূল পরিবর্তন এনে ফেলেছেন, পশ্চিমবঙ্গের অবস্থা পাল্টে দিয়েছেন, সেটাতে আমরা দেখছি, সেটা সত্যি নয়। আগামী দিনে আপনারা দৃষ্টিভঙ্গি পাল্টে যাতে পরিবর্তন হয় সেদিকে নজর দেবেন। আপনারা বলছেন বিকল্প অর্থনীতির কথা। বিকল্প অর্থনীতি এটা করতে গিয়ে বলছেন এফিশিয়েন্সির কথা, এফিশিয়েন্সি বাড়াতে হবে, শ্রমিকদের কাজ করতে হবে, উৎপাদনশীলতা যাতে বাড়ে তারজন্য কাজ করতে হবে এইসব বলছেন। পশ্চিমবঙ্গে ৬৪টি যে সরকারি সংস্থা আছে তাতে আমি দেখছিলাম যে, এই ৬৪টি সরকারি সংস্থার মধ্যে ৪৭টি ক্ষতিতে চলছে। ১৯৯৮-৯৯ সালে এই ৪৭টি সংস্থায় ক্ষতি হয়েছে ১,০৪৬ কোটি টাকা, ৯টিতে মাত্র লাভ হয়েছে। লাভের অঙ্ক ছিল ৩৯.৩৬ কোটি টাকা। আর ৮টির ১৯৯৮-৯৯ সালের অডিট রিপোর্ট পাওয়া যায় নি। তাহলে এত বছর ধরে কি করলেন? ৬৪টি যে সরকারি সংস্থা আছে, এগুলিকে লাভজনক অবস্থায় আনতে পারলেন না। আপনারা বিকল্প অর্থনীতির কথা বলছেন, সরকারি সংস্থাগুলিকে পুনরুজ্জীবিত করার কথা বলছেন। কেন্দ্রীয় সংস্থাগুলোকে যখন বন্ধ করে দেয় তখন খুব চেঁচামেচি করছেন, আমরাও করি, কিন্তু নিজেরা কি করছেন? আপনাদের যে ৬৪টি সংস্থা আছে, সেগুলোর হাল কি? সেগুলোকে লাভজনক অবস্থায় পরিণত করতে পারেন নি। বিকল্প অর্থনীতির কথা আসলে কাগজে লেখা থাকে, আপনারা বাস্তবে তার রূপ দিতে সমর্থ হচ্ছেন না। এই সরকারের একটা ভীষণ ক্ষতি হয়ে গেছে ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায়—১৯৮০-৮৫ সালে। সেই সময়ে পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ধরা হয়েছিল ৩,৫০০ হাজার কোটি টাকা। তারমধ্যে ২,১০০ কোটি টাকা খরচ করেছেন, সব টাকা আপনারা খরচ করতে পারলেন না। বাস্তবে খরচ হল ২,১০০ কোটি টাকা। অর্থাৎ ১৪০০ কোটি টাকা খরচ করতে পারলেন না। আপনারা জানেন প্ল্যানিং কমিশন প্রত্যেক রাজ্যে তার আগের বারের যে পরিকল্পনা থাকে তার দ্বিগুণ করেন। অর্থাৎ সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় পশ্চিমবঙ্গে পরিকল্পনা বাবদ ৭ হাজার কোটি টাকা ধার্য হতে পারত এবং ৩৫ কোটি টাকা খরচ করতে পারতেন। কিন্তু সেখানে হল ৪ হাজার ১২০ কোটি টাকা এবং সেই হেতু মাত্র ২ হাজার ১০০ কোটি টাকা খরচ করতে পেরেছেন। প্রায় ডবল হচ্ছে ৪,১২৫ কোটি টাকা। ওই টাকাটা পেলে এই অসুবিধা হত না। এবং তারপর থেকেই আপনারা মার খেতে খেতে চলে আসছেন। সপ্তম পরিকল্পনায় ৭ হাজার কোটি টাকা, অষ্টম পরিকল্পনায় ১৪ হাজার কোটি টাকা পাওয়ার কথা, সেখানে পেলেন ৯ হাজার ৭০০ কোটি টাকা। পশ্চিমবঙ্গের সর্বনাশ ষষ্ঠ পরিকল্পনা থেকেই শুরু হয়েছে। এখন নবম পরিকল্পনা চলছে। এখনও আপনাদের ভাবতে হচ্ছে। যেহেতু ষষ্ঠ পরিকল্পনায় ১৯৮০-৮৫ সালে বামফ্রন্ট সরকারের আমলে পরিকল্পনা যেটা করেছিলেন সেই টাকার অর্থের যোগান দিতে পারেন নি, তাই পরিকল্পনা কাট-ছাঁট করে ২ হাজার ১০০ কোটি

টাকাতে আনা হয়েছে। এইবারের প্ল্যানে ধরা ছিল ৬ হাজার ১৯০ কোটি ৯৩ লক্ষ টাকা। কিন্তু রিভাইজড করে করলেন ৫ হাজার ৮৬ কোটি টাকা। এটা আমি বুঝতে পারছি না, মাননীয় অর্থমন্ত্রী সেটা বুঝিয়ে দিলে ভাল হয় যে, বাজেট অ্যাট এ গ্লানসে পাতা ১৪, স্টেটমেন্ট ৬ দেখুন—সেখানে প্ল্যানে ৬,১৯০,৯৩ লক্ষ টাকা ধরা আছে। আর আপনার রিভাইজড ১৯৯৯-২০০০ সালে ৫ হাজার ৮৬ কোটি ১১ লক্ষ টাকা ছিল। অথচ আপনি আপনার বাজেট স্পিচে বলেছেন আরও সেটা কমিয়েছেন—৪ হাজার ৫২৬ কোটি টাকা ধরা হল। তাও আপনি বলেছেন যে, শতকরা ৮০ ভাগ আগেই ধরা হয়েছে। এটা খুব কৃতিত্বের কথা যে ৬ হাজার ১৯০ কোটি টাকার জায়গায় ৪ হাজার ৫২৬ কোটি টাকা পরিকল্পনায় ধরেছেন। অর্থাৎ ১৬৬৪ কোটি টাকা প্ল্যানে খরচ করতে পারেন নি। কেন পারেন নি এটা না বললেও নিশ্চয় এই প্ল্যান যে আন্দাজ মার্কা ধরেছেন এবং একটা অবাস্তব তাতে কোন সন্দেহ নেই। আমরা দেখেছি প্ল্যানে যে টাকা ধরা হয়েছে সেই টাকার যোগান দিতে পারেন না অথচ বড় বড় কথা বক্তৃতার মধ্যে বলেছেন যে, পূর্ত দপ্তরকে এত বেশি দিলাম, ইরিগেশন দপ্তরকে এত বেশি দিলাম এবং বিদ্যুৎ দপ্তরকে এত বেশি দিলাম। কিন্তু আমরা জানি এবং মাননীয় মন্ত্রী মহাশয়রাও নিশ্চয় স্বীকার করবেন যে, এত বেশি দেওয়ার পরেও অর্দ্ধেক টাকা সেই পরিকল্পনা খাতে পাচ্ছে না। সুতরাং স্বাভাবিকভাবেই পশ্চিমবঙ্গের উন্নয়ন স্তব্ধ হয়ে যাবে, বন্ধ হয়ে যাবে। এর ফলে পশ্চিমবঙ্গের অর্থনৈতিক অবস্থায় বেকার সমস্যা বাড়বে, শিল্প কল কারখানা বন্ধ হয়ে যাবে। কিন্তু এই সমস্যা হয়ত হত না, যদি প্ল্যান ফান্ডের ব্যবস্থা করতে পারতেন। বাজেটে বলেছেন এত খরচ করব। কিন্তু বছরের শেষে গিয়ে বলবেন যে, শতকরা ৮০ ভাগেও পৌঁছাতে পারি নি। সুতরাং এর তো পরিবর্তন হওয়া দরকার। প্ল্যান ফান্ডের ক্ষেত্রে যেটা আমরা ষষ্ঠ পরিকল্পনায় বলেছিলাম যে মেক আপ করুন, তখন যদি সেটা করতেন এবং সেই প্রচেষ্টা চালালে এবং প্ল্যান ফান্ডে টাকা বাড়ালে এই অবস্থা হতে হত না। এই বছরই ধরুন, ২০০০-২০০১ সালে ৬ হাজার ৩২৯ কোটি ৪৩ লক্ষ টাকা ধরা আছে। এটা কমিয়ে কত হবে একমাত্র ভগবানই তা জানেন। আমরা আশা করব, এই প্ল্যানে যে ৬ হাজার ৩২৯ কোটি টাকা প্ল্যান বাজেটে রেখেছেন সেই টাকাটা ঠিকমত ধরা থাকবে।

[2-00 — 2-10 p.m.]

স্যার, ১৯৯৯-২০০০ সালের বাজেট অ্যাট এ গ্লান্স থেকে বলছি, পাতা ১২ এবং ১৩তে কি কি খরচ করতে পারেন নি, সেটা শুনুন। এতক্ষণ ধরে যা বললাম, বাস্তবে গত বছরে যা হয়েছে বলছি। হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ারে প্ল্যান ফান্ডে খরচ হল না ২৪ কোটি ৭৭ লক্ষ টাকা, শিক্ষা খাতে ৪৩ কোটি ১৪ লক্ষ টাকা। জনস্বাস্থ্যে

৪৯ কোটি ১৩ লক্ষ টাকা। গ্রামীন উন্নয়নে যার জন্য এত চেষ্টা তার জন্য খরচ হল না ১৫৯ কোটি ২৬ লক্ষ টাকা। বুঝতে পেরেছেন কি হচ্ছে! সেচে খরচ হল না, বন্যায় ভেসে যাচ্ছে পশ্চিমবাংলা, পদ্মা-গঙ্গার ইরোশনে লক্ষ লক্ষ হেক্টর জমি নষ্ট হয়ে যাচ্ছে, মানুষ উৎখাত হয়ে যাচ্ছে জমি থেকে! সেচে খরচ হল না ৬০ কোটি ৯৮ লক্ষ টাকা। বিদ্যুতে খরচ হল না ৬৯১ কোটি ৫৬ লক্ষ টাকা। পরিবহনে খরচ হল না ৬৪ কোটি ৯৭ লক্ষ টাকা। এই বছরে ১৯৯৯-২০০০ সালে প্ল্যানে যে টাকা ধরা ছিল তার মধ্যে কতকগুলি খাতের উদাহরণ দিয়ে বললাম। আপনারা যদি বাজেট অ্যাট এ গ্লান্সটা ভালভাবে দেখেন তাহলে দেখতে পাবেন, এই সমস্ত দপ্তরের প্ল্যান খাতের টাকা খরচ করতে পারেন নি। যেখানে বিদ্যুৎ নিয়ে ৬৯১ কোটি টাকা খরচ করতে পারেন নি, যেখানে আমরা এবং আপনারা রোজই মেনশন এবং জিরো আওয়ারে বলি, সেখানে দেখা যাচ্ছে গ্রামীন বিদ্যুৎ যাচ্ছে না, যাচ্ছে না, যাচ্ছে না। অথচ আপনারা প্ল্যান ফান্ডে ৬৯১ কোটি টাকা খরচ করতে পারেন নি। আমি জানি আমার এলাকায় বহু জায়গায় মানুষ ২।৩ বছর ধরে টাকা পয়সা জমা দিয়েও তারা বিদ্যুৎ পাচ্ছে না, বিদ্যুৎ দপ্তর বসে আছে। তারা বলছে, আমাদের তার নেই, পোল নেই, ট্রান্সফরমার নেই, কি করে আমরা করব। আমরা পঞ্চায়েত সমিতি থেকে গ্রামে বিদ্যুৎ নিয়ে যাওয়ার জন্য প্রস্তাব ২ বছর ধরে দিয়ে রেখেছি। এখনও পর্যন্ত ইলেক্ট্রিফিকেশন হচ্ছে না। এস.ই.বি.-র কাছে গিয়ে জিজ্ঞাসা করলে তারা একই কথা বলে, আমরা দেখছি ৬৯১ কোটি টাকা প্ল্যান ফান্ডে খরচ হয় নি। অদ্ভুত ব্যাপার, তার পরেও আমাদের বাজেটকে সমর্থন করতে হবে? দুঃখের ব্যাপার, কর এর মধ্যে একটা ইনকংগ্রুয়েটি আমরা লক্ষ করছি, সেটা মাননীয় অর্থমন্ত্রীর কাছ থেকে পরিস্কার করে নিতে চাই, সেটা হচ্ছে, আপনি আপনার বাজেট স্পিচে ১৭ পাতায় বলেছেন, বর্তমান বছরে রাজ্যের কর সংগ্রহের যে লক্ষ্যমাত্রা, ৫,৬৫৮ কোটি টাকা বাজেটে ধার্য ছিল, তার থেকে প্রায় ৭৯ কোটি টাকা বেশি সংগ্রহ করা সম্ভব হয়েছে। একইভাবে, কর বর্হিভূত রাজস্ব আদায়েরও যে লক্ষ্যমাত্রা, ৫৩২ কোটি টাকা বাজেটে ধরা ছিল, বাস্তবে তার থেকে প্রায় ১৭১ কোটি টাকা অতিরিক্ত সম্পদ সংগ্রহ করা হয়েছে। অর্থাৎ রাজস্ব খাতে রাজস্ব কর এবং কর বর্হিভূত রাজস্ব আয় যেটা দেখান হয়েছে অর্থাৎ ১৭১ আর ৭৯ এই দুটো মিলিয়ে মোট ২৫০ কোটি টাকা। আপনি যেটা সংক্ষিপ্ত আকারে বাজেট স্পিচের শেষে যে হিসাব দিয়েছেন সেটা যদি দেখেন তাহলে দেখতে পাবেন রাজস্ব আদায়েতে আপনার বাজেটে ধরা ছিল ১১ হাজার ৩৭২ কোটি টাকা। আর সংশোধনীতে বলছেন, ১১ হাজার ৩৯৯ কোটি টাকা হয়েছে অর্থাৎ রাজস্ব আদায় বেশি হল মাত্র ২৭ কোটি টাকা। রাজস্ব আদায় যেটা সংক্ষিপ্ত আকারে দিয়েছেন, তাতে রাজস্ব আদায় বেশি হয়েছে ২৫০ কোটি টাকা। আপনি আপনার বক্তৃতার ১৭ পাতায় বলছেন, যা ধার্য ছিল, বাজেটে তার থেকে ২৫০ কোটি

টাকা বেশি কর আদায় করছেন। এই দুটোর মধ্যে আমি সমন্বয় খুঁজে পাচ্ছি না। মাননীয় অর্থমন্ত্রী যখন বলবেন, তখন ক্লারিফাই করবেন। আমি তো এটা বুঝতে পারছি না, কোথায় এটা তফাৎ হল? আপনি এই বাজেটে বলেছেন, এটা কর্মসংস্থান এর বাজেট। উনি বলেছেন এই এই জায়গায় ৫ লক্ষ, ৭ লক্ষ ১০ লক্ষ লোকের চাকরি হবে। কোথায় যে লক্ষ লক্ষ লোকের চাকরি হচ্ছে সেটা আপনারাও জানেন, আমিও জানি। স্যার, আপনি বুঝতে পারছেন কিনা জানি না, কোথায় উনি কর্মসংস্থানের ব্যবস্থা করবেন? আসল তথ্য আমি স্ট্যাটিসটিকাল অ্যাপেন্ডিক্স থেকে কোট করছি—১৯৮৫ সালে পাবলিক সেক্টরে কাজ করত ১৭ লক্ষ ২১ হাজার; ১৯৯৯ সালে সেটা কমে গিয়ে দাঁড়াল ১৬ লক্ষ ৬২ হাজার; অর্থাৎ এই চৌদ্দ বছরে পাবলিক সেক্টরে কর্মসংস্থান কমল উনষাট হাজারের মতো। ১৯৮৫ সালে অর্গানাইজড প্রাইভেট সেক্টরে কাজ করত ৯ লক্ষ ৩৮ হাজার; ১৯৯৯ সালে সেটা কমে দাড়াল ৮ লক্ষ ১০ হাজার, অর্থাৎ ১ লক্ষ ২৮ হাজারের মত কমে গেল। পাবলিক সেক্টর এবং অর্গানাইজড প্রাইভেট সেক্টরে এই চৌদ্দ বছরে ১,৮৭,০০০ লোকের কর্মসংস্থান চলে গেল, আর আপনি বলছেন এতগুলো লোকের কর্মসংস্থান হবে। কোথা থেকে হবে আমি জানি না? আমি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের তথ্যতে যাচ্ছি না, কারণ সেখান থেকে একটা বছরে ম্যাক্সিমাম আট থেকে দশ হাজার লোকের কর্মসংস্থান হয়। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়ে কিছু হয় না বলে এখনকার ছেলেরা নাম লেখাতে যায় না। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের তথ্য দেখলে মনে হবে রাজ্যে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা কমে যাচ্ছে। আমি স্ট্যাটিসটিকাল অ্যাপেন্ডিক্স থেকে বলছি টেবিল ৪.৩, এখানে আপনি দেখতে পাবেন,—যেখানে আমি, আপনি সকলেই জানি বেকারের সংখ্যা হু হু করে বাড়ছে সেখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের তথ্য দেখলে মনে হবে বেকারের সংখ্যা কমে যাচ্ছে। ১৯৯৭ সালে ছিল এমপ্লয়মেন্টে এক্সচেঞ্জে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা ৫৭ লক্ষ ৫৭ হাজার, সেখানে ১৯৯৯-২০০০ সালে সেটা কমে দাঁড়াল ৫৫ লক্ষ ৯১ হাজার। কোথায় যাচ্ছে এই বেকাররা? তারা কি হতাশ হয়ে এমপ্লয়মেন্টে এক্সচেঞ্জে নাম লেখাচ্ছে না, না তারা সব চাকরি পেয়ে গেছে। চাকরি পাওয়ার হিসাব তো আপনি দেখলেন অর্গানাইজড সেক্টরে এবং পাবলিক সেক্টরে। আসল কথা হচ্ছে বেকার ছেলেরা আর এমপ্লয়মেন্টে এক্সচেঞ্জে নাম লেখাচ্ছে না। তার থেকে বাস ছিনতাই বা বোমা বানিয়ে কিছু ইনকাম করা যাবে। আর যদি কল আসে তো সেখানে কয়েক লক্ষ টাকা না দিলে চাকরি পাওয়া যাবে না—সে স্কুল সার্ভিস কমিশনই হোক, কলেজ সার্ভিস কমিশনই হোক বা অন্যান্য সরকারি দপ্তরেই বলুন। টাকা না দিলে চাকরি হবে না। তাহলে তারা শুধু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাতে যাবে কেন? যখন হাজার, হাজার, লক্ষ, লক্ষ বেকার পশ্চিমবাংলায় জন্মগ্রহণ করছেন, তখন আশ্চর্যজনকভাবে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে বেকারের সংখ্যা কমে যাচ্ছে। আসলে তারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের

উপরে ভরসা করতে পারছেন না। আরেকটি সাংঘাতিক তথ্য আমি এখানে উল্লেখ করতে চাই, দারিদ্র দূরীকরণের জন্য যেসব কর্মসূচি গ্রহণ করা হয়েছে তাতে ম্যানডেজের সংখ্যা ক্রমশঃ কমছে। ১৯৯৬-৯৭ সালে জে.আর.ওয়াই., ই.এ.এস. স্কীমে ৩৪৮.৯১ লক্ষ ম্যানডেজ হয়েছিল। আমি অন্যান্য বছরগুলিতে যাচ্ছি না ১৯৯৯-২০০০ সালে ১৩৬.৭৯ লক্ষ ম্যানডেজ তৈরি হয়েছে। কর্মসংস্থানের তথ্য তো এইগুলি, আপনি কি করে কর্মসংস্থান বাড়িয়েছেন আমি জানি না। আমি জানি না, মাননীয় মন্ত্রী মহাশয় কোথা থেকে এই অলীক তথ্য পেশ করে বললেন সাত, আট লক্ষ লোকের কর্মসংস্থান হয়েছে।

[2-10 — 2-20 p.m.]

কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে, এগুলি আপনারই তথ্য, আমার আনা তথ্য নয়। স্ট্যাটিসটিক্যাল অ্যাপেন্ডিক্স পেজ ৪০ এ আপনি দেখবেন যে, জে.আর.ওয়াই., ই.এ.এস.-এ ম্যানডেজ কি রকম? ১৯৯৬-৯৭ এ সাংঘাতিকভাবে কমতে কমতে একেবারে তলানিতে এসে পৌঁছেছে। সুতরাং একটা আন ইউটিলাইজ মানি থেকে যাচ্ছে। আমি জানি যে, অনেক জায়গায় তারা ইউটিলাইজেশন সার্টিফিকেট দিতে পারে নি। অনেক জায়গায় অডিট হয় নি। মাননীয় অর্থমন্ত্রী আপনি দেখবেন যে, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে টাকা আসছে এবং আপনারা যে টাকা দিচ্ছেন, সেই টাকা এই সরকার দিচ্ছেন কিনা, যদিও কাগজে কলমে দেখাচ্ছেন, তার প্রমাণ তো আমাদের কাছে নেই, তবু সেটা যাতে পূর্ণ মাত্রায় ব্যবহার করা যায় সেটা দেখবেন। যেটা আসছে, সেটাতে আপনারা ম্যানডেজ তৈরি করতে পারছেন না। এর থেকে লজ্জার আর কি হতে পারে? পি.এম.আর.ওয়াই. এটা একটা এমপ্লয়মেন্ট ওরিয়েন্টেড। পি.এম.আর.ওয়াই., সেসরু এগুলিতে আমরা দেখতে পাচ্ছি যে যা হওয়া উচিত, যে সংখ্যায় ছেলেদের কর্মসংস্থান হওয়া উচিত, তা হচ্ছে না। আর একটা কথা বলছি আপনাকে আমাদের দলের তরফ থেকে ধন্যবাদ দেব এম.পি.-দের মত এম.এল.এ. ল্যাড দেবার জন্য। তবে আমরা দাবি করেছিলাম ৫০ লক্ষ টাকা করে দেওয়া হোক। কারণ আপনারা জানেন যে, এম.পি.-রা ২ কোটি পায়, ৩ কোটি হবে, সেটাকে ৭ দিয়ে ভাগ করলে ৪০-৫০ লক্ষে এসে পৌছায়। আমরা আশা করতে পারি নি যে আপনি ১৫ লক্ষ টাকা দিয়ে আমাদের সন্তুষ্ট করবার চেষ্টা করবেন। তবুও এটা চালু করার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আপনাকে আর একটা কথা বলছি পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটি, জেলা পরিষদ ইত্যাদির মাধ্যমে যেতে হবে। ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির মাধ্যমে যেতে হবে আপনি বলেছেন। কিন্তু এক্ষেত্রে আমি দাবি করব যে, ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে বিরোধী দলের যে সমস্ত সদস্য আছেন, তারা যে প্রস্তাব দেবেন, সেগুলি আটকে না রাখেন এবং সেগুলি যাতে তাড়াতাড়ি বাস্তবায়িত করেন তারজন্য নির্দেশ রেখে এই আশা রেখে এই বাজেটের তীব্র বিরোধিতা করে আমার

বক্তব্য শেষ করছি।

**শ্রী আবু আয়েশ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী এখানে যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার সমর্থনে দু চারটি কথা বলছি। স্যার, বিরোধী দলের নেতা ৪০ মিনিটেরও বেশি বক্তৃতা করেছেন। তার বক্তৃতা শুনে মনে হল তিনি বাজেট বই পড়েন নি, অথবা না পড়ে ভয় পেয়ে গেছেন। কারণ দারিদ্র্য সীমার নিচে কত মানুষ বাস করেন তা বলতে গিয়ে তিনি সত্যটা গোপন করে গেছেন। কেন্দ্রীয় যোজনা কমিশনের পক্ষ থেকে দারিদ্র্য সীমার নিচে বসবাসকারি মানুষের সংখ্যা সম্পর্কে দুটো রিপোর্ট স্মরণ করা দরকার। ১৯৭৭ সাল সম্পর্কে যা বলা হয়েছে সেটা হল আমাদের রাজ্যের ১৯৭৭ সালে শতকরা ৬০.৫ ভাগ মানুষ দারিদ্র সামার নিচে বাস করত, ওই সময় সারা ভারতের গড় ছিল ৫১.৩ ভাগ। কেন্দ্রীয় যোজনা কমিশনের সর্বশেষ যে রিপোর্ট ১৯৯৭ সালে প্রকাশিত হয়েছে, তাতে বলা হয়েছে এই রাজ্যে বর্তমানে দারিদ্র সীমার নিচে বাস করে মোট জনগণের শতকরা ২৫.১ ভাগ। সারা ভারতে এই সময় ২৯.১ ভাগ। এটা আমার বক্তব্য নয়, আমাদের অর্থমন্ত্রীর বক্তব্য নয়। কেন্দ্রীয় সরকারের যোজনা কমিশনের পক্ষ থেকে এই তথ্য দেওয়া হয়েছে। আপনি ঋণ গ্রহণ সম্পর্কে বলেছেন। আপনাকে আমি স্মরণ করিয়ে দিতে চাই, তাপস বাবুর এ তথ্য মনে রাখা সম্ভব না। ১৯৯৫ সালের ২২শে ডিসেম্বর তৎকালীন অর্থমন্ত্রী মনমোহন সিং একটি শ্বেতপত্র প্রকাশ করেছিলেন। আমাদের দেশে বৈদেশিক ঋণের পরিমাণ, তিনি বলেছিলেন ৩১শে মার্চ ১৯৯৫ পর্যন্ত বৈদেশিক ঋণের পরিমাণ ৪ লক্ষ ৩৫ হাজার ৭৭৬ কোটি টাকা। তৎকালীন কেন্দ্রীয় অর্থমন্ত্রী ২২শে ডিসেম্বর ১৯৯৫-তে একটি শ্বেতপত্র প্রকাশ করেছিলেন। তিনি বলেছিলেন ৯ হাজার ৯শো ৪ কোটি ডলার। বর্তমানে এক ডলারে ৪৩, ৪৪ টাকা ধরলে যা দাঁড়ায় তাই আমি বললাম। আপনি এই বাজেটের তীব্র বিরোধিতা করেছেন। বলতে গিয়ে আপনি বলেছেন যে আমাদের অর্থমন্ত্রী কেন্দ্রীয় সরকারের অযথা সমালোচনা করেছেন। আমি বলতে চাই যে, যে কোন বাজেট হোক যে বাজেট নিছক আয় ব্যয়ের বাজেট নয়, আয় ব্যয়ের হিসাব নয়। এই বাজেট অর্থনৈতিক দর্শন। কার স্বার্থে, কার বিপক্ষে, কার পক্ষে বাজেট গৃহীত হয়েছে, রচিত হয়েছে। এটা আলোচনা হওয়া দরকার। তা করতে গেলে কেন্দ্র এবং রাজ্যের বাজেট পাশাপাশ তুলনা করা দরকার। এটা না করে রাজ্য বাজেট আলোচনা করা যায় না। কারণ সারা দেশের একটা নির্দেশে অর্থনৈতিক আবর্ত সংহত হয়। সুতরাং পশ্চিমবঙ্গ কেন, কোন রাজ্যই তা থেকে আলাদাভাবে অবস্থান নিতে পারে না বা কাজ করতে পারে না। স্যার, গঙ্গার জল যদি সামগ্রিকভাবে দূষিত হয়ে যায়। হরিদ্বার, বেনারস, পাটনার ঘাট দিয়ে যদি সেই দূষিত জল বয়ে যায় তবে কলকাতার গঙ্গার জলে কি ফিল্টারড ওয়াটার বইবে? এই দূষণকে মুক্ত করার জন্য কিছু শুদ্ধির প্রয়োজন আছে।

*গোটা গঙ্গাকে দূষণ মুক্ত করার জন্য প্রবল গণ আন্দোলন সৃষ্টি করার দরকার আছে।* পশ্চিমবঙ্গ সরকার এই পরিস্থিতিতে, এবারকার বাজেটে সেই চেষ্টা করেছেন, বিকল্প অর্থনীতির কথা বলেছেন। সেটা শুধুমাত্র সমস্যা সমাধানের জন্য নয়, কেন্দ্র যেভাবে চলছে তার বিরুদ্ধে এই বাজেট একটা প্রকৃষ্ট উদাহরণ। ঠিক যেমনভাবে ভগীরথ গঙ্গাকে টেনে এনেছিল। হানাদাররা যেমন আমাদের অজান্তে, কেন্দ্রীয় সরকারের অপদার্থতার জন্য আমাদের দেশে ঢুকে পড়েছিল ঠিক তেমনি ভাবে আর্থিক ক্ষেত্রে বিদেশি হানাদাররা ঢুকেছে অর্থনীতির দৌলতে। কেন্দ্রীয় অর্থমন্ত্রী যখন বাজেট পেশ করেছেন তখন তিনি বলেছেন যে আগামী দু বছরের মধ্যে আমরা আন্তর্জাতিক স্তরে সুপার পাওয়ার হব। এটা অর্থনৈতিক সংস্কারের বাজেট। আপনারা নয়া অর্থনীতি এনেছিলেন, আপনাদের নেতা, মনে আছে আপনাদের, নরসীমা রাও এনেছিলেন, কার নির্দেশে বিশ্বব্যাঙ্ক, আন্তর্জাতিক অর্থ ভান্ডারের নির্দেশে।

[2-20 — 2-30 p.m.]

এবারে কেন্দ্রে যে বাজেট গৃহীত হয়েছে সেটা ত্রিমূর্তির নির্দেশে হয়েছে বিশ্বব্যাঙ্ক, আন্তর্জাতিক অর্থভান্ডার, বিশ্ব বাণিজ্য সংস্থা। তাঁদের বাজেটে অর্থমন্ত্রী এ কথা বলেছেন যে স্বাধীনতার ৫২ বছর পরেও আমাদের দেশে এখনও ১ লক্ষ ৮০ হাজার গ্রামে প্রাথমিক বিদ্যালয় নেই, ৪ লক্ষ ৫০ হাজার গ্রামে কোন রাস্তা নেই, ৪ লক্ষ ২৫ হাজার গ্রামের মানুষ নিরাপদ পানীয় জল পায় না, ১ কোটি ৪০ লক্ষ মানুষের কোনও গৃহ নেই তারা পথে রাস্তায় বাস করে। এ কথা তিনি স্বীকার করেছেন। সাথে সাথে নবম যোজনা কমিশনের পক্ষ থেকে যে রিপোর্ট পেশ করা হয়েছে তাতে বলা হয়েছে ১৯৯১ সালে নয়া অর্থনীতি গ্রহণের পর এ পর্যন্ত নতুন করে ৭৫ লক্ষ মানুষ বেকার হয়েছে, বৈদেশিক ঋণের পরিমাণ দেড় লক্ষ কোটি টাকা ছিল তা ৪ লক্ষ কোটি হয়েছে। বন্ধ কলকারখানা ২ লক্ষ ২৫ হাজার ছিল, তা হয়েছে ৪ লক্ষ। আমদানী ১০ হাজার কোটি বেড়েছে, আর রপ্তানী ২৫ কোটি টাকাতে দাঁড়িয়েছে। এই বাজেট হচ্ছে দেশ বাঁধা দেওয়ার বাজেট, দেশ বিক্রি করার বাজেট, কলকারখানা বন্ধ এবং শ্রমিক ছাঁটাইয়ের বাজেট, কর্মসংস্থান বন্ধ করার বাজেট। এই বাজেট তুলে ধরে তবেই রাজ্য বাজেটের সমালোচনা করবেন। আমি যে তথ্য দিচ্ছি সেটা কেন্দ্রীয় সংস্থার তথ্য এবং পরিসংখ্যান, তাতে বলা হয়েছে কর্মসংস্থান উৎপাদনের ক্ষেত্রে ১৯৯৮-১৯৯৯, ১৯৯৯-২০০০ সালে বলছি সারা দেশে উৎপাদন বৃদ্ধির হার হচ্ছে ৫.৮৮, আর পশ্চিমবঙ্গে ৭.০২। এটা আমার বক্তব্য নয়, জাতীয় উন্নয়ন পর্ষদের রিপোর্ট। তাঁরা কি বলছেন, সারা দেশে কর্মসংস্থান বৃদ্ধির হার ২.৩, আর এই রাজ্যে ২.৯। আপনারা মাথা পিছু আয়ের কথা বলেছিলেন, ১৯৮০-৮১ সালে দর-দামের ভিত্তিতে ১৯৯৭-৯৮ সালে সারা দেশে মাথাপিছু

আয় ২৮৪৬, এ রাজ্যে ৩০০২ টাকা। এ কথা আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই যে কৃষি বিকাশের ক্ষেত্রে কি অবস্থা দাঁড়িয়েছে, আমাদের কৃষি বিকাশের হার ১৬৬ মিলিয়ন হেক্টর আবাদী জমি আছে, ১২২ মিলিয়ন হেক্টর জমিতে খাদ্য শষ্য উৎপাদন হয়। পশ্চিমবাংলায় সেখানে জমির পরিমাণ সাড়ে ৫ মিলিয়ন হেক্টর। ১৯৭৭ সালে এই রাজ্যে খাদ্য শষ্য উৎপাদন হত ৭৪ লক্ষ মিলিয়ন টন, আর বর্তমান সেটা ১৫৪ লক্ষ মিলিয়ন টনে দাঁড়িয়েছে। সারা ভারতবর্ষে ১৯ কোটি ৩৬ লক্ষ মিলিয়ন টন। খাদ্য শষ্যের ক্ষেত্রে সারা ভারতবর্ষে বৃদ্ধির হার হচ্ছে ২.৬ ভাগ, আর এ রাজ্যে ৪.৮ ভাগ এগুলি স্মরণ করবেন না? এটা আমার তথ্য নয়, আর্থিক সমীক্ষা, বিভিন্ন জার্নাল, সংবাদপত্র এবং কেন্দ্রের বিভিন্ন সংস্থার তথ্য থেকে বলছি। ভূমি সংস্কারের কথা আপনারা এখানে বারেবারেই বলেন, আমি জিজ্ঞাসা করছি আমাদের এখানে ভূমি সংস্কার আইন আছে, পশ্চিমবাংলার বাইরে ভূমি সংস্কার হল না কেন? আজকে দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনা রূপায়নের ক্ষেত্রে প্রশান্ত চন্দ্র মহালানবিশ প্রধানমন্ত্রী জহরলাল নেহেরুকে বলেছিলেন আমাদের দেশে উদ্বৃত্ত জমির পরিমাণ ৬.৩০ লক্ষ।

স্বাধীনতার ৫২ বছর পরে দেশে ৭৪ লক্ষ একর জমি দখল হল এবং বিলি হল ৫১ লক্ষ একর। এর মধ্যে পশ্চিমবাংলায় ২৯ লক্ষ একর বিলি হল। ৬ লক্ষ একর বন, ১০ লক্ষ একর অকৃষি এবং ১৩ লক্ষ ৫৫ হাজার একর কৃষি জমি। এর সাথে যোগ করুন কেরালা, জম্মু-কাশ্মীর। ভারতবর্ষের বিশাল এলাকায় কোন ভূমি সংস্কার হল না।

সেচের কথা বলছেন? হ্যাঁ, থাকতেই হবে। এটা সাজানো, বানানো কোন ব্যাপার নয়। ভাঙ্গনের কথা বলছেন? পড়ে দেখবেন, কেন্দ্র এক পয়সাও দেয় নি। বঞ্চনা করছে। কিন্তু রাজ্য সরকার ৬০ কোটি টাকা এজন্য বরাদ্দ করেছেন। এটা তো আমাদের স্মরণ করা দরকার। আমাদের দেশে বড় বড় বাঁধ তৈরি করা হয়েছে জল সঞ্চায়ের কোনও ব্যবস্থা না করেই। সেচ সম্পদ বলতে ওরা বোঝেন বড় বড় বাঁধ তৈরি করাকে। আমাদের রাজ্যে ডি.ভি.সি., ফারাক্কা আছে। কিন্তু এর ফলে কি হচ্ছে? এর ফলে, গ্রীষ্ম, বর্ষা, প্রভৃতি ঋতুগুলো এলোমেলো হয়ে যাচ্ছে। সম্প্রতি কেন্দ্রীয় সরকারের একটা সংস্থা সেন্টার অফ সাইন্স অ্যান্ড এনভাইরনমেন্ট অন ফ্লাড, ইন্দোজ্ঞানজেটিক প্লানস তার রিপোর্টে কি বলেছে দেখুন। বলেছে,—

Since the Himalayan floods are uncontrolable because of the futility to aforestation programme and engineering works, the people in the plane must reconcile to living with flood hazards.

অর্থাৎ, গাঙ্গেয় অববাহিকায় বন্যা নিয়ন্ত্রণ করা যাবে না, বন্যা আমাদের নিত্য সঙ্গী। লজ্জা করে না? অতীতের কথা স্মরণ করিয়ে দিই। ডি.ভি.সি.-র পরিকল্পনা যখন রচিত হয়েছিল। এটা মনে রাখবেন, গুরুতর প্রশাসনিক ত্রুটি এবং আর্থিক অনিয়মে ডি.ভি.সি. প্রকল্প ক্ষতিগ্রস্ত হয়েছে। ১৯৫৪ সালের লোকসভা নির্বাচনের কলকাতা উত্তর-পূর্ব কেন্দ্র থেকে নির্বাচিত নির্দল প্রার্থী ডঃ মেঘনাথ সাহা চোখে আঙ্গুল দিয়ে দেখিয়েছিলেন সেই ত্রুটি। কিন্তু কাকস্য পরিবেদনা। কোন কথাই আপনারা শুনলেন না। উন্নয়ন নিয়ে মাননীয় অতীশবাবু সমালোচনা করছেন? লজ্জা হওয়া উচিত, ভাবা উচিত। আমরা রাজ্যের উন্নয়নের কথা বলছি। পশ্চিমবাংলার অগ্রগতির কথা বলছি। এই জন্যই রাজ্য সরকারের বাজেট। এটা কেন্দ্রীয় সরকারের জনবিরোধি বাজেটের প্রতিবাদের, প্রতিরোধের বাজেট। এটা আমাদের মানুষকে বলতে হবে। গোটা দেশে যখন রাজনৈতিক সংকট চলছে তখন একটা অঙ্গ রাজ্য কতটা এগোতে পারে? আমরা বড়জোর প্রতিবাদ করতে পারি, প্রতিরোধ করতে পারি, কিছু কর্মসূচি নিতে পারি। এটা আমাদের মনে রাখতে হবে। এটা স্মরণে না রাখলে সর্বনাশ হয়ে যাবে।

ক্ষুদ্র শিল্পের কথা বলছেন? এম.আর.টি.পি. আইন কারা করেছিলেন? মনোপলি রেস্ট্রিক্টিভ ট্রেড প্রাকটিস—এই আইনটাকে আপনারা তুলে দিলেন। এর মানে কি? ক্ষুদ্র শিল্প, কুটির শিল্পে যে বর্ডার লাইন ছিল—এম.আর.টি.পি. তুলে দিয়ে কি বলা হল? একটা পুকুরে বোয়াল, চিতল, শোল মাছের যে অধিকার গণতন্ত্রে সব শিল্পেরও সেই অধিকার। অর্থাৎ, বড় বড় মাছ ছোট মাছকে গিলে খাবে। এম.আর.টি.পি. তুলে দিলেন। ফেরা-কে কি করলেন? ঋণের কথা বলছেন। ফরেন এক্সচেঞ্জ রেগুলেশন অ্যাক্ট-এ বিদেশি মুদ্রা এখানে আসবে। আমরা তার কতটা ঠেকাব, প্রতিরোধ করব? কিন্তু তাকে ঠেকাতে একটা আইন ছিল। কেন্দ্রীয় সরকার করেছিলেন। সালটা মনে পড়ছে না। ১৯৭৩ সালের সম্ভবতঃ আর, এম.আর.টি.পি. হয় ১৯৭০ সালে।

[2-30 — 2-40 p.m.]

ফেরাটা এখন কি? ফেরাটা এখন ফেমা। অর্থাৎ দরজা খুলে দাও, চলে আসো, ম্যানেজ করো, কিছু বলো না, বাধা দিও না। আর কেন্দ্রীয় সরকারের বাজেট ঘাটতি ১ লক্ষ ২৫ হাজার কোটি টাকা। এত ঘাটতি নিয়ে দেশ চলে? এখানে গতবারের বাজেট ১৬ কোটি টাকা ঘাটতি ছিল। সেই ঘাটতি শেষ পর্যন্ত ১১ কোটি টাকায় এসে দাঁড়িয়েছিল। এবারে বাজেট ৬০ হাজার ২৬৭ কোটি ২৮ লক্ষ ৪ হাজার কোটি টাকার, আর বাজেট ঘাটতি কত? ৫ কোটি টাকা। আর ওদের ঐ ঘাটতি কি ঠেকানো যেত না? রাস্তা ছিল। প্রথম রাস্তা কি? কালো টাকার একাংশ যদি উদ্ধার করা যেত—শিল্পপতি, যারা সরকারি ব্যাঙ্কের ৬০ হাজার টাকা দিয়ে বসে আছে, এগুলো যদি আদায়ের ব্যবস্থা

করা যেত এবং সবুজ বিপ্লবের মত জোতদার, জমিদার, উচ্চবিত্ত মানুষদের উপর এখন কিছু কর বসানো হত তা হলে কেন্দ্রীয় সরকারের এই এতো বাজেট ঘাটতি হতো না। এটা না করে ওরা কোন দিকে গেল? বলে, আয় তো বাড়ানো যাবে না সহজে। ব্যয় হলে এখন কমাতে পারব না। আপনারা জানেন, এখানে আয় দেখিয়েছে যা, তার ২৮ ভাগ হচ্ছে বিদেশি টাকা। বিদেশিদের কাছে ঋণ নিয়ে আর ব্যয়ের শতকরা ২৬ ভাগ বিদেশি সুদের ঋণ মেটাতে আয় দেখানো হয়েছে ঋণ করে ৫৯ হাজার কোটি টাকা। আর ব্যয়ের ঋণের সুদ মেটাতে দেখানো হয়েছে ৮৮ হাজার কোটি টাকা। অর্থাৎ যে টাকা বিদেশ থেকে ঋণ নেওয়া হচ্ছে সেই ঋণটা সব দিয়ে দিল। কিন্তু সুদের টাকা পরিশোধ হচ্ছে না। আরও টাকা যোগাড় করতে হচ্ছে। ব্যয়ের তো সুদ বাবদ টাকা ঋণ বাবদ টাকা কমানো যাবে না। বর্তমানে যুদ্ধখাতে নিশ্চিতভাবে খরচ কমানো যাবে না। কোথা থেকে খরচ কমাতে হবে? সাবসিডি কেটে দাও, জনগণের উপর ট্যাক্স বসাও, জিনিসপত্রের দর বাড়াও, প্রশাসনিক ফতোয়া জারির মাধ্যমে এগুলো কর। বিকল্প আয়ের রাস্তা কি ধরেছে? আয়ের প্রথম রাস্তা ধরেছে—সরকারি সংস্থায় লোক কমাতে হবে, লোক কমালে অর্থের কিছু সাশ্রয় হবে। দ্বিতীয়তঃ হচ্ছে, অনেকরকম সরকারি সম্পদ বেচে দেওয়া হোক। শেয়ার বিক্রি করে দেওয়া হোক, আর খাদ্য শষ্যের ভর্তুকি তুলে দেওয়া হোক। এরই পরিপ্রেক্ষিতে আমাদের রাজ্য বাজেটকে বিচার-বিশ্লেষণ করতে হবে। এর বিরুদ্ধেই তো রাজ্য বাজেট। আর শিক্ষার কথা যদি বলা হয়, তাহলে আমি জিজ্ঞাসা করতে চাই, স্বাক্ষরতার হার এ রাজ্যে কি ছিল? ১৯৮১ সালে ছিল ৪১ ভাগ, ১৯৯১ সালে ছিল ৫৭ ভাগ আর এখন হয়েছে ৭২ ভাগ এবং সারা ভারতবর্ষে ৬২ ভাগ। এটা কি উন্নয়ন নয়? ৫২ হাজার ৫২১টি বিদ্যালয় ছিল, এখন আরও ১ হাজার করা হয়েছে। ৩ হাজার শিশু শিক্ষা কেন্দ্র খোলা হয়েছে, আগামী দিনে আরও ৫ হাজার করা হবে। সেচ সেবিত জমির পরিমাণ এই রাজ্যে কত ছিল? এই রাজ্যে সেচ সেবিত জমির পরিমাণ ছিল ১৯৭৬-৭৭ সালে ছিল ৩১ ভাগ, আর এখন হয়েছে ৬০ ভাগ। এই বাজেটে বলা হয়েছে আগামী দিনে এটা করা হবে ৭৪ ভাগ। এটা অগ্রগতি নয়? এখানে খাদ্যশষ্য যা বৃদ্ধি করা হয়েছে সেটা ১ লক্ষ ৫৪ হাজার লক্ষ মেট্রিক টন থেকে প্রায় পৌনে ২ লক্ষ মেট্রিক টন নিয়ে যাওয়া হবে। এটা কি অগ্রগতি নয়? কর্ম সংস্থানের ক্ষেত্রে বলা হয়েছে—গতবারে ৭ লক্ষ কর্মসংস্থান হয়েছিল, এবারে যে বাজেট নেওয়া হয়েছে তাতে যুক্ত করা হয়েছে ৮ লক্ষ লোকের কর্মসংস্থান হবে। অতীশবাবুর এটা পছন্দ হল না। নথিভুক্ত বেকারের সংখ্যা রাজ্য সরকার নির্ধারণ করে না। আমাদের নথিভুক্ত বেকারের সংখ্যা ছিল ৫৯ লক্ষ, এবারে হয়েছে ৫৬ লক্ষ। এটা আপনাদের পছন্দ হতে পারে না। আমরা তাই বলতে চাই, আমাদের এই বাজেট কর্মসংস্থানের বাজেট, বেকার কমানোর বাজেট এবং জনগণের অধিকারকে আরও সম্প্রসারিত করার

*বাজেট। আমাদের এই বাজেট, দেশ এবং মানুষকে বাঁচাবার বাজেট। সারা দেশের প্রতিটি মানুষকে বাঁচাতে যে বিকল্প পথ, সে বিকল্প পথের সন্ধান দিচ্ছে এই বাজেট।* তাই এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ২০০০-২০০১ সালের যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে আমি সমর্থন করছি এবং মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। এই বাজেট হচ্ছে কর্মসংস্থান বৃদ্ধির বাজেট। রাজ্যবাসী এই বাজেটকে অভিনন্দন জানিয়েছেন। স্যার, বিরোধি দলের নেতা আজকে এখানে বক্তৃতা করার সময় ১৯৭৭ সালের কিছু জের টানলেন। আমি বিরোধী দলের নেতাকে বলব যে, ১৯৭৭ সালের আগে প্রায় ৩০ বছর ওঁরা এখানে ক্ষমতায় ছিলেন। ৩০ বছরের মধ্যে মাত্র ২ বছর যুক্তফ্রন্ট সরকার এখানে ক্ষমতায় ছিল। অর্থাৎ ২৭ থেকে ২৮ বছর ওঁরা একাই এখানে ক্ষমতায় ছিলেন। তখন পশ্চিমবাংলার গ্রাম উন্নয়নের যে চেহারা ছিল, আর আজকে বামফ্রন্টের ২৩ বছরের রাজত্বকালে গ্রাম উন্নয়নের যে চেহারা হয়েছে সেটা কি ওঁরা দেখতে পাচ্ছেন না? ওঁদের আমলে সাধারণ মানুষদের ন্যূনতম নাগরিক অধিকারটুকু পর্যন্ত ছিল না। আমি বিরোধি দলের নেতাকে জিজ্ঞেস করছি, সেটুকুও কি তাঁরা তাঁদের দিয়েছিলেন? স্যার, আমি তাই বলতে চাইছি, আমাদের রাজ্য সরকারের এই যে বাজেট, এটা সাধারণ মানুষের স্বার্থের বাজেট। পশ্চিমবাংলার ৮৫ ভাগ মানুষ যে কৃষির ওপর নির্ভরশীল, সেই কৃষির ওপরই এই বাজেটে বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। স্যার, মাননীয় অর্থমন্ত্রী এই বাজেটে যে সব ক্ষেত্রগুলিতে ব্যয়-বরাদ্দ বৃদ্ধি করেছেন সেসব ক্ষেত্রগুলি হল—কৃষি, গ্রামীন বৈদ্যুতিকরণ, জনস্বাস্থ্য, শিক্ষা এবং গঙ্গা-পদ্মা নদী ভাঙ্গন রোধ। স্যার, আমরা জানি গত বছর আমাদের রাজ্যের ১৫টি জেলায় ব্যাপক বন্যা হয়েছে। গঙ্গা-পদ্মার ধারে এবং দামোদরের ধারে ব্যাপক নদী ভাঙ্গন দেখা দিয়েছে।

এ বছর বর্ষার আগেই এই বাজেট বরাদ্দ থেকে যাতে বিভিন্ন জায়গার নদী ভাঙ্গন রোধের কাজ করা হয়, তার জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখানে রগ্ন শিল্পগুলির পুনরুজ্জীবন এবং বন্ধ কল-কারখানাগুলি খোলার যে আহ্বান জানানো হয়েছে সেই পরিপ্রেক্ষিতে যারা খোলার উদ্যোগী তাদের সবরকম সুযোগ সুবিধা দেওয়ার কথা এখানে উল্লেখ করা হয়েছে। এরজন্য মাননীয় অর্থমন্ত্রীকে আমি ধন্যবাদ জানাচ্ছি। কৃষি ক্ষেত্রে কৃষকদের পাওয়ার টিলার-সহ বিভিন্নরকম যন্ত্রপাতি, সার ইত্যাদিতে যে ভর্তুকি দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে এই বাজেটের মধ্যে দিয়ে। সঙ্গে সঙ্গে অঞ্চলওয়ারি একটা করে সমবায় ঋণদান সংস্থা খোলার কথা বলা হয়েছে, যাতে কৃষকরা মহাজনের পাল্লায় না পড়ে। তারা সমবায় থেকে ঋণ নিয়ে আমাদের কৃষি উৎপাদন বাড়াতে

পারবে। স্যার, আজকে পশ্চিমবাংলা সারা দেশের মধ্যে ধান উৎপাদনে প্রথম হয়েছে। আমাদের জমির পরিমাণ কম হওয়া সত্ত্বেও, আলু উৎপাদনে এ রাজ্য প্রথম হয়েছে। স্যার, মাননীয় অর্থমন্ত্রী কৃষি শ্রমিকদের জন্য পি.এফ.-এর ব্যবস্থা করেছেন। এর জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। সাধারণতঃ একজন কৃষি শ্রমিক ১৮ বছর বয়স থেকে ৫০ বছর বয়স পর্যন্ত কৃষি-কার্য করতে পারেন। তারপর তাঁরা অক্ষম হয়ে পড়েন। তখন তাঁদের অপরের সাহায্যের ওপর, প্রতিবেশীদের সাহায্যের ওপর নির্ভর করে বেঁচে থাকতে হয়। তা যাতে আর না হয় তার জন্যই এই পি.এফ. খোলার ব্যবস্থা করা হয়েছে। কৃষি শ্রমিকরা ১৮ বছর বয়স থেকে কর্মরত অবস্থায় মাসে মাসে ১০ টাকা বা ২০ টাকা করে পি.এফ.-এ জমা দিলে, সেই টাকার সম-পরিমাণ টাকা রাজ্য সরকারও তাদের অ্যাকাউন্টে জমা দেবেন। সেই মোট টাকার সুদ এবং আসল মিলিয়ে যা হবে তা তাঁরা তাঁদের কর্মজীবনের শেষে অবসরকালীন সময় ফেরৎ পাবেন এবং তার দ্বারা শেষ জীবনে তাঁদের সুরাহা হবে। এই ব্যবস্থা করার জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি।

মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তিনি বার্ধক্য-ভাতা এবং অক্ষম ব্যক্তিদের ৩০০ টাকা করে দিতেন। কিন্তু কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতি এবং নয়া শিল্পনীতির ফলে আজকে গ্রাম-বাংলার মানুষ বিপন্ন হয়ে পড়েছে। তারই জন্য মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই বার্ধক্য এবং অক্ষম ব্যক্তিদের জন্য যে ৩০০ টাকা করে দিতেন আজকে তার পরিবর্তে ৪০০ টাকা করে ভাতা দেবার ব্যবস্থা করেছেন। আমি এইজন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। আমি আরও ধন্যবাদ জানাচ্ছি, রাজনৈতিক এবং স্বাধীনতা সংগ্রামী যেসব ব্যক্তিরা ৫০০ টাকা করে পেতেন, সেটাকে বাড়িয়ে তিনি ৯০০ টাকা করে দেবার ব্যবস্থা করেছেন। আমি ধন্যবাদ জানাই, তিনি তাঁর ব্যয়-বরাদ্দে সবচেয়ে বেশি গুরত্ব দিয়েছেন শিক্ষার উপর। শিক্ষাকে পিছনে ফেলে যে উন্নয়ন করা যায় না সেটা তিনি উপলব্ধি করে শিক্ষার প্রতি নজর দিয়েছেন। আমাদের দেশ কৃষি প্রধান দেশ। তাই কৃষকদের উন্নতির জন্য এবং ফসলের উৎপাদন বৃদ্ধি করার জন্য মাটি পরীক্ষার বন্দোবস্ত করেছেন। এ ছাড়া ট্রান্সফরমার সারানো, প্রযুক্তি বিদ্যার জন্য টেকনিক্যাল কলেজ এবং প্রাথমিক স্তরে আরও ৫ হাজারটি স্কুল খোলার জন্য তিনি আবেদন করেছেন। এরজন্য মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। আমি এনটাইটেলমেন্ট কমিটির সদস্য হিসাবে আছি এবং বিরোধি দলের সদস্যরাও ঐ কমিটিতে আছেন। আমরা সবাই মিলে একটা প্রস্তাব দিয়েছিলাম, প্রত্যেক এম.এল.এ.-দের জন্য তাদের এলাকার উন্নয়নের স্বার্থে ৫০ লক্ষ টাকা করে দেওয়া হোক। আমি ব্যক্তিগত ভাবে আমার নির্বাচনী এলাকার কথা বলতে পারি, সেখানে ১৩ থেকে ১৯টি অঞ্চল আছে। সুতরাং এই সামান্য ১৫ লক্ষ টাকা আপনি কোন যুক্তিতে দিলেন তা আমি বুঝতে পারলাম না। এক-একটি অঞ্চলে

*৮।১০ টি করে গ্রাম আছে। এখন প্রত্যেকটি এলাকার উন্নয়নের জন্য—ধরুন—যদি একটি টিউবওয়েল বসাতে চাই তাহলেও প্রত্যেকটি টিউবওয়েল পিছু ১৫ হাজার টাকা* করে খরচা হয়।

**(এর পর পরবর্তী স্পিকার ডাকায় মাইক অফ হয়ে যায়।)**

[2-40 — 2-50 p.m.]

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী গত ২২ তারিখে যে বাজেট পেশ করেছেন তার জন্য তাঁকে আমি সমর্থন জানিয়ে দু-একটি বিষয় উল্লেখ করতে চাই যে কেন আমি এই বাজেটকে সমর্থন করছি। প্রথমে আমি একটি কথা বলতে চাই, কেন্দ্রীয় সরকার তার বাজেটের মধ্য দিয়ে যেখানে কর্মসংস্থানকে সঙ্কুচিত করেছে এবং বিভিন্ন অফিসে কর্মী ছাঁটাইয়ের পরিকল্পনা করেছে এমতাবস্থায় আমাদের মাননীয় অর্থমন্ত্রী পশ্চিমবাংলার ক্রমবর্ধমান বেকারত্বের অবস্থা অনুধাবন করে কর্মসংস্থানের উপায় বা ব্যবস্থা করার কথা চিন্তা-ভাবনা করে সেইভাবে এবারের বাজেট পেশ করেছেন এবং এই বাজেটের মধ্য দিয়ে আমাদের আশা এবং বিশ্বাস, এই বাজেট বরাদ্দ এবং পরিকল্পনা বরাদ্দকে যদি সঠিকভাবে কাজে লাগানো যায় তাহলে আমাদের পশ্চিমবাংলায় বেকার যুবকদের কিছুটা কর্মসংস্থানের ব্যবস্থা হতে পারে।

কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের মধ্যে আমরা লক্ষ্য করছি, বিদেশ থেকে আমদানীকৃত পণ্য সামগ্রীর ক্ষেত্রে ১,৪০০ কোটি টাকার কর ছাড় দেওয়া হয়েছে এবং অপর দিকে আমরা দেখছি, আমাদের দেশে উৎপাদিত পণ্য ও শিল্প সামগ্রীর উপর শুল্ক ধার্য করা হয়েছে ৩,২০০ কোটি টাকা। আমরা এর বিরোধিতা করছি এবং আমাদের বিরোধি দলের বন্ধুদেরও এর বিরোধিতা করা উচিত। শুধু তাই নয়, কেন্দ্রীয় সরকার বাজেট ছাড়াও কেরোসিন এবং গ্যাসের দাম বাড়িয়েছেন। আমরা শুনছি আগামী মাস খানেক-এর মধ্যে পেট্রোল ও ডিজেলের মূল্য বৃদ্ধি ঘটছে। আমাদের বিরোধী দলের বন্ধুদের উচিত এর বিরুদ্ধে প্রতিবাদে সোচ্চার হওয়ার এবং কেন্দ্রীয় সরকারের বাজেটের বিরোধিতা করা। পাশাপাশি ভাবে আমাদের রাজ্য বাজেটের ক্ষেত্রে দেখতে পাচ্ছি সাধারণ মানুষদের যতটা সুবিধা করে দেওয়া যায় তা করার চেষ্টা করা হয়েছে। বিরোধী দলের মাননীয় সদস্যরা এখানে ভূমি সংস্কার নিয়ে অনেক কথা বলেন। তারা দীর্ঘ ২৭/২৮ বছর ধরে এই রাজ্যে ক্ষমতায় থাকলেও এখানে ভূমি সংস্কারের বিষয় এবং বর্গাদারদের অধিকার রক্ষার বিষয়ে কোন চিন্তা ভাবনা করেন নি। দীর্ঘ সংগ্রাম ও লড়াই-এর মধ্যে দিয়ে আমাদের কৃষিজীবী মানুষরা তাদের যে ন্যার্য দাবি তা প্রতিষ্ঠা করার জন্য লড়াই চালিয়ে গিয়েছেন। তাদের সেই দাবিকে মর্যাদা দিয়ে এ

রাজ্যে ১৯৭৭ সাল থেকে ভূমি সংস্কারের কাজ আরম্ভ হয়েছে। ভূমি সংস্কারের মাধ্যমে আমরা এখানে যা করতে পেরেছি সেটা হচ্ছে, ভূমিহীনদের মধ্যে এখানে আমরা জমি বিলি করতে পেরেছি। অন্যান্য রাজ্যে যেখানে ৩৪.৩ সেখানে আমাদের রাজ্য পশ্চিমবাংলায় বর্তমানে ৭০.৭ শতাংশ জমির মালিকানা পেয়েছেন ভূমিহীন চাষী, ক্ষেত মজুর, প্রান্তিক চাষী, গরিব চাষীরা। এখানে ১৩.৬৫ লক্ষ একর কৃষি জমির মধ্যে বন্টন করা হয়েছে ১০.৩৮ লক্ষ একর। এই জমি ২৫.৩৭ লক্ষ দরিদ্র মানুষের মধ্যে বিলি করা হয়েছে। এর মধ্যে ৫৬ শতাংশ হচ্ছে সিডিউল কাস্ট, সিডিউল ট্রাইবস। এর পর আমি সেচের কথায় আসছি। ভূমি সংস্কার করে কৃষকদের হাতে জমি তুলে দেবার পর তারা যাতে সেই জমিতে চাষ করতে পারে এবং উৎপাদন বাড়াতে পারে সেইজন্য এখানে সেচের সম্প্রসারণ ঘটানো হয়েছে। ১৯৭৭/৭৮ সালে যেখানে সেচ সেবিত জমির পরিমাণ ছিল ৩১ শতাংশ, এখন সেটা বেড়ে হয়েছে ৬০ শতাংশ। নানান প্রতিকূল অবস্থার মধ্যে দিয়ে আমাদের পশ্চিমবাংলাকে আমরা এগিয়ে নিয়ে চলেছি। গত বন্যাতে পশ্চিমবাংলার প্রায় ১৫টি জেলা ক্ষতিগ্রস্ত হয়েছিল এবং তাতে ১.২৮ কোটি মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছিলেন এবং তাদের ক্ষতির পরিমাণ ছিল ২,০৮৭ কোটি টাকা। রাজ্যের পক্ষ থেকে বন্যায় ক্ষতিগ্রস্ত মানুষজন, চাষআবাদ, ঘরবাড়ি ইত্যাদির জন্য ৭২১ কোটি টাকার পরিকল্পনা রচনা করে কেন্দ্রীয় সরকারের কাছে সেই টাকা দাবি করে পরিকল্পনা পাঠানো হয়েছিল।

[2-50 — 3-00 p.m.]

কিন্তু দুঃখের সঙ্গে একটা কথা বলছি যে, উটের মুখে দিয়ে জিরে কাজ হবে ধীরে, আমরা আসছি বারে বারে ফিরে। কেন্দ্রীয় সরকারের কাছে ৭শত ২১ কোটি টাকার পরিকল্পনা দেওয়া হয়েছে, সেই পরিপ্রেক্ষিতে তারা ২৯ কোটি টাকা বরাদ্দ করেছেন এবং তারও এক টাকাও এখনও আমাদের সরকার পায় নি। এইরকম অবস্থায় আমাদের বিরোধি বন্ধুদের নিশ্চয়ই পশ্চিমবঙ্গের স্বার্থে সোচ্চার হওয়া উচিত এবং কেন্দ্রীয় সরকারের এই নীতির বিরুদ্ধে তাদের প্রতিবাদ করা উচিত। স্যার, এই বাজেটকে সমর্থন করতে গিয়ে কয়েকটি বিষয়ে এখানে উল্লেখ করা প্রয়োজন সেটা হচ্ছে, স্বাস্থ্য সম্পর্কে যে অর্থ বরাদ্দ করা হয়েছে। আজকে বিভিন্ন জেলায় যে হাসপাতাল আছে, তার যে পরিকাঠামো, সেই পরিকাঠামো এবং আধুনিক যে যন্ত্রপাতি আজকে বিজ্ঞান এবং প্রযুক্তির যুগে রুগীকে পরীক্ষার জন্য সুদুর কোচবিহার, জলপাইগুড়ি বিভিন্ন জায়গা থেকে রুগীকে কলকাতায় আসতে হয় সিটি স্ক্যান করার জন্য, এম.আর.আই. করার জন্য। স্বাভাবিক ভাবে বর্তমান যে অবস্থা সেই অবস্থার পরিপ্রেক্ষিতে মাননীয় অর্থমন্ত্রীকে একথা বলতে চাই যে, স্বাস্থ্যের পরিকাঠামো তৈরি করার জন্য যে অর্থের প্রয়োজন সেই অর্থ বরাদ্দ করা উচিত। সেই সঙ্গে সঙ্গে এই বিষয়েও মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, উত্তর ২৪ পরগণা

*জেলা, দক্ষিণ ২৪ পরগণা জেলা ভাগ হবার পরে বারাসাতে যে মহকুমা হাসপাতাল সেই হাসপাতালে আজও জেলা হাসপাতালের পরিকাঠামো তৈরি করা হয় নি। জেলা হাসপাতাল* হিসাবে যে ব্যবস্থা করা দরকার সেই ব্যবস্থা করা হয় নি। স্বাস্থ্য দপ্তর থেকে অর্থ বরাদ্দের জন্য বারবার সেখানে ফাইল গেছে কিন্তু আজও সেটার কোন সুরাহা হয় নি। বাজেট বক্তৃতার যখন উত্তর দেবেন তখন এই বিষয়গুলি সম্পর্কে নিশ্চয়ই জানাবেন। এছাড়া আর একটা জিনিস রাস্তা তৈরি করার ব্যাপারে লক্ষ্য করছি। এবারে বন্যায় প্রচুর রাস্তা আমাদের ক্ষতি হয়েছে। এই রাস্তার জন্য যে অর্থ বরাদ্দ করা হয়েছে সেই অর্থ প্রয়োজনের তুলনায় অনেক অনেক কম। এই রাস্তার ব্যাপারে তার. বক্তব্যের মধ্যে বলেছেন এবং বিভিন্ন সময়ে বলছেন যে, বর্ষার আগে এই রাস্তার কাজ শেষ হয়ে যাবে। কিন্তু আমাদের অভিজ্ঞতা থেকে একথা বলতে চাই যে, জুন মাসে বর্ষা আসে, কিন্তু এখনও জেলার রাস্তাগুলিতে কাজ আরম্ভ হয় নি। দৃষ্টান্ত হিসাবে একথা বলতে চাই যে, বারাসাত থেকে বসিরহাট, টাকি রোড, এখানে উপযুক্ত পরিকল্পনা তৈরি করে সেই রাস্তার কাজ আজও আরম্ভ করা হয় নি। জেলা পরিষদ এবং পি.ডব্লিউ.ডি.-র মাধ্যমে এই কাজ হওয়ার কথা। জানি না, সেই পরিকাঠামো সেখানে আছে কিনা এবং সেই পরিকাঠামো নিয়ে জেলার রাস্তাগুলির কাজ হবে কিনা এবং বর্ষার আগে শেষ হবে কিনা সে বিষয়ে সন্দেহ থেকে গেছে। স্বাভাবিকভাবে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এই বাজেটকে সমর্থন করে এই কথা বলতে চাই যে, এই বিষয়ের প্রতি দৃষ্টি রাখতে হবে এবং সময়ের যে কাজ সেটা সময় মত সমাধান করতে না পারলে বিরোধী বন্ধুরা তার সুযোগ নেবেন। তারা সেই সুযোগের সদব্যবহার করবেন। স্বাভাবিকভাবে আমাদের এগুলো দেখতে হবে। এবং তার পাশাপাশি বিদ্যুতের ব্যাপারেও আমি বলতে চাই। বিদ্যুতের ব্যাপারে আজকে গ্রামের মানুষ একটা অন্য জায়গায় পৌঁছে গেছেন। তারা অন্য কিছু চান না। তারা বলেন—আমাদের গ্রামের অমুক অঞ্চলে কবে বিদ্যুৎ আসবে? আজকে এই দাবি তাদের। আমরা বিদ্যুৎ বিভাগকে বারবার বলেছি, কিন্তু প্রকৃত অর্থে যা বিদ্যুৎ দপ্তরের কাজ সেটা জেলা পরিষদের মাধ্যমেই হোক বা বিদ্যুৎ দপ্তরের মাধ্যমেই হোক, কাজগুলো হওয়া উচিত। আমাদের এই বাজেটে উল্লেখ নেই যে, ক্ষুদ্র শিল্পকে আমরা আরও এগিয়ে নিয়ে যেতে চাই। সে ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি, এমন বহু এলাকা আছে যেখানে তাঁত শিল্প আছে, ক্ষুদ্র শিল্প আছে, কিন্তু গ্রামের মধ্যে বিদ্যুতের অভাবে তারা তাদের উৎপাদন ক্ষমতা অনুযায়ী উৎপাদন করতে পারছেন না। আমরা ক্ষুদ্র শিল্পকে যদি অগ্রাধিকার দিতে চাই তাহলে গ্রামোঞ্চলে যেসব কুটির শিল্প, ছোট শিল্প রয়েছে তাদের উৎসাহিত করতে হবে এবং তারজন্য প্রয়োজন বিদ্যুৎ। সেই বিদ্যুৎ শুধু খাতায় কলমে উল্লেখ করব, কিন্তু বাস্তবে রূপায়িত করব না, এ জিনিস চলতে পারে না। স্বাভাবিক ভাবে তাই আমি মনেকরি, এর উপর বিশেষ করে দৃষ্টি

দেওয়া উচিত। কড়া হাতে কোন কোন জেলাতে কিভাবে জেলা পরিষদের মাধ্যমে কাজ হচ্ছে, কতটা কাজ এগিয়েছে তার একটা মান্থলি রিপোর্ট চাওয়া দরকার। যদি সেই রিপোর্ট না আসে তাহলে এখনই সেখানে অর্থ বরাদ্দ বন্ধ করা দরকার। বাজেটে অনেক কথা শুনলাম, আশা-ভরসার কথা শুনলাম। কিন্তু পরে দেখলাম, যে তিমিরে ছিলাম সেই তিমিরেই আছি এটা যেন না হয়। বিরোধী দল এসবের সুযোগই নেবার চেষ্টা করছেন, মানুষকে বিভ্রান্ত করবার চেষ্টা করছেন। আমরা এত সব পরিকল্পনা করছি, এত কাজের সংস্থান করছি, এত বাজেট বরাদ্দ করছি, কিন্তু যাদের উপর কাজের দায়িত্ব তাদের ওয়ার্ক কালচার যদি না থাকে, নির্দিষ্ট সময়ে আমরা যদি কাজটা না করতে পারি তাহলে বিরোধিরা তার সুযোগ নেবেই। তার জন্য আপনার কাছে আমার অনুরোধ, এটার উপর তদারকি দরকার সমস্ত দপ্তরে, বিশেষ করে বিদ্যুৎ, রাস্তা ইত্যাদির প্রয়োজনে। পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং-এ অর্থ বরাদ্দ করেছেন পানীয় জল দেবার জন্য। কিন্তু বর্তমানে পানীয় জলে আর্সেনিক সমস্যা একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি করেছে। সে ক্ষেত্রে আমার অনুরোধ, আমাদের যে সমস্ত নদী আছে—গঙ্গা এবং অন্যান্য নদী রয়েছে এবং সেগুলো বিভিন্ন জেলার মধ্য দিয়ে গেছে। সেখান থেকে জল নিয়ে ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট তৈরি করা দরকার। এক্ষেত্রে বিরাট পরিকল্পনা নিতে হবে ভবিষ্যতের কথা চিন্তা করে। এক্ষেত্রে ডিপ টিউবওয়েল বসিয়ে পাইপবাহিত জল সরবরাহ করে এই সমস্যার সমাধান হবে না, এরজন্য নদীর জল নিয়ে ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট দ্বারা কিছু কিছু জেলায় নলবাহিত জল দেবার ব্যবস্থা করা প্রয়োজন। আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলব, এ বিষয়টা অবশ্যই যেন তিনি গুরুত্ব সহকারে দেখেন। এই কথা বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** চেয়ারম্যান স্যার, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। আমাদের কাট মোশন এখনও জমা দেওয়া হয় নি, ইন অ্যান্টিসিপেশন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। এই নিয়ে অসীমবাবু ১৩ বছর বাজেট পেশ করছেন, জ্যোতিবাবুর মুখ্যমন্ত্রীত্বে এটাই তাঁর শেষ বাজেট। কারণ সামনের বছর নির্বাচন, আগামী বছর তিনি পূর্ণাঙ্গ বাজেট পেশ করবেন না। আমি বিরোধিতা করছি এই কারণে যে পশ্চিমবাংলার অর্থনীতি পরিচালনার ক্ষেত্রে, ফিনান্সিয়াল ম্যানেজমেন্টের ক্ষেত্রে এই রাজ্যকে দেউলিয়াপনায় নিয়ে এসে হাজির করা হয়েছে। অর্থমন্ত্রীর দেওয়া বই থেকে এই দেউলিয়াপনার হিসাবটা দেখিয়ে দিতে চাই। স্যার, ৫১ পাতায় দেখুন এই রাজ্যের রাজস্ব ঘাটতি কত? রাজস্ব খাতে ঘাটতির পরিমাণ হল ৭,৬১৪ কোটি টাকা। গত বছর কত ছিল ৮,০৫৬ কোটি টাকা। রিভাইজ এসটিমেটে

হয়েছে ৭৬০৩ কোটি টাকা। রাজস্ব ঘাটতি কি? পশ্চিমবাংলার যে আয় তার থেকে ব্যয় বেশি হলে রাজস্ব ঘাটতি হয় এবং সেটা ধার করে জোগাড় করতে হয়। ফলে সেটাকেই রাজস্ব খাতে ঘাটতি বলে। রাজ্য থেকে যে ট্যাক্স আদায় করা হচ্ছে সেই টাকা এবং কেন্দ্রীয় সরকার যে টাকা দিচ্ছে তার থেকেও অনেক বেশি টাকা এই রাজ্য সরকার খরচ করছে। শুধু এক বছর নয় বছরের পর বছর এটা হচ্ছে। এই বছর রাজ্য সরকারের আদায় হবে ১৩,০৪১ কোটি টাকা সেখানে রাজস্ব খাতে ব্যয় হবে ২০,৬৫৬ কোটি টাকা। এটা একটা চূড়ান্ত ফাইনান্সিয়াল ম্যানেজমেন্টের উদাহরণ। বামফ্রন্ট সরকার যখন এসেছিল জ্যোতিবাবুর প্রথম বছরে এই ঘাটতি ছিল ১ কোটি ৮১ লক্ষ টাকা, এই ১ কোটি ৮১ লক্ষ টাকা বাড়তে বাড়তে গত বছর সেটা ৮,০৫৬ কোটি টাকায় এসে দাঁড়িয়েছে। যদি স্যার ১৯৭৭ সাল থেকে ১৯৯৯-২০০০ সাল পর্যন্ত ধরা যায় তাহলে টোটাল বাজেট ঘাটতি হচ্ছে ২০ হাজার ৬০০ কোটি টাকা এবারের ৭ হাজার কোটি টাকা যোগ করলে ২৭ হাজার কোটি টাকা দাঁড়ায় গত ২৩ বছরে রাজস্ব ঘাটতি। এর পুরনটা হচ্ছে কি করে? পুরনটা হচ্ছে ঋণ খাতে আদায়, সরকারি ঋণ এবং অন্যান্য জায়গা থেকে ঋণ নিয়ে। কোথা থেকে ঋণ নেওয়া হচ্ছে? কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ঋণ নেওয়া হচ্ছে, স্টেট গভর্নমেন্ট নিজে ঋণ দিচ্ছে, আর.বি.আই. থেকে ঋণ নিচ্ছে এমন কি প্রভিডেন্ট ফান্ড যেখানে শিক্ষক এবং সরকারি কর্মচারীদের টাকা জমা আছে সেখান থেকে ঋণ নিচ্ছে। এই ঋণের ব্যাপারে প্রশ্নে জবাব মন্ত্রী মহাশয় দীর্ঘ দিন ধরে দিচ্ছেন না। এই ঋণ নেওয়ার জন্য সুদ দিতে হচ্ছে। এই হিসাবটা শুনলে আপনি আশ্চর্য হয়ে যাবেন কত ইন্টারেস্টে পেমেন্ট দিতে হচ্ছে। এই বছরের হিসাব মতো টোটাল ইন্টারেস্ট পেমেন্ট অ্যান্ড সার্ভিসিং অফ ডেট রেভিনিউ হচ্ছে ৫,৩৩২ কোটি টাকা। তার মানে ঋণের সুদ এবং ঋণের জন্য দিতে হচ্ছে ৫,৩৩২ কোটি টাকা। ওনার ট্যাক্স বাবদ আয় হচ্ছে ৬,৮১৮ কোটি টাকা। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা যদি না পেত তাহলে রাজস্ব খাতে আদায়ের প্রায় সব টাকাই চলে যেত ঋণ এবং ঋণের সুদ দিতে। তার ফলে অর্থনৈতিক দেউলিয়াপনার চূড়ান্ত জায়গায় এসে দাঁড়িয়েছেন। আমি স্যার, একটা হিসাব দিই, আপনার এটা জানা দরকার। ফাইনান্সিয়াল লায়েবিলিটি অফ দি স্টেট ৩১শে মার্চ ১৯৯৮ সালে ছিল ২৫,৫৯৫ কোটি টাকা, সেটা এখন বেড়ে হয়েছে ৩৫ হাজার কোটি টাকা। এই ঋণটা রাজ্যের মানুষের ঘাড়ে আছে। এই টোটাল ফাইনান্সিয়াল লায়েবিলিটি অফ দি স্টেট, এটা ইট হ্যাজ বিন ব্যাডলি ম্যানেজড। কংগ্রেস আমলে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ পর্যন্ত কোন রাজস্ব ঘাটতি ছিল না। আজকে অসীমবাবু "যাবজীবন সুখং জিবেত, ঋণং কৃত্তা ঘৃতং পীবেৎ"। উনি ঋণ করে ঘি খাচ্ছেন, সরকারি কর্মচারীদের মাইনে দিচ্ছেন। বিপদ এটা নয়, বিপদ হচ্ছে এর ফলে ক্যাপিটাল এক্সপেন্ডিচার মার খেয়ে যাচ্ছে।

আপনি জানেন স্যার, দুরকমের এক্সপেন্ডিচার আছে। রেভেনিউ এক্সপেন্ডিচার যেটা, এটা ঋণের টাকা ফেরৎ দিতে, সরকারি কর্মীদের মাইনে দিতে, মেনটেনেন্স ইত্যাদিতে খরচ হয়, যাতে পারমানেন্ট অ্যাসেট তৈরি হয় না। পারমানেন্ট অ্যাসেট তৈরি করতে দরকার হয় ক্যাপিটাল এক্সপেন্ডিচার। এবারের বাজেট হচ্ছে ২৪ হাজার কোটি টাকার। তার মধ্যে ক্যাপিটাল এক্সপেন্ডিচার ৩,৮২৫ কোটি টাকা। তার মানে মোট বাজেটের ১৫ পার্সেন্ট। এই যে ঋণ তুলে, সেলস ট্যাক্স বসিয়ে টাকা তুলছেন, এর মধ্যে পারমানেন্ট অ্যাসেট, স্থায়ী সম্পদ তৈরি হচ্ছে মাত্র ১৫ পার্সেন্ট। ব্রীজ, নতুন রাস্তা, নতুন বিল্ডিং, হসপিট্যাল, স্কুল যেগুলো থেকে যাবে, সেগুলো মাত্র ১৫ পার্সেন্ট টাকায় তৈরি হচ্ছে। এই চিত্রটা বামফ্রন্টের জাগলারি, মাননীয় অর্থমন্ত্রী যেটা করছেন, তিনি কখনই বোঝাতে পারবেন না, রাজ্য এই জায়গায় দাঁড়িয়ে আছে। আমি তাই প্রথমেই বলছি, অর্থমন্ত্রীর এই বাজেটের সর্বাঙ্গীন বিরোধিতা করছি। তার মানে আমি কেন্দ্রীয় বাজেটকে সমর্থন করছি তা নয়। আমরা সমানভাবে, অতীশবাবু বলেছেন, আমিও বলছি, এর আমি বিরোধিতা করছি। এখানে যেমন আনকভার্ড ডেফিসিট রেখেছেন, তেমনি রেভেনিউ ডেফিসিট রেখেছে কেন্দ্রে। কেন্দ্র আনকভার্ড ফিস্ক্যাল ডেফিসিট রেখেছে ১ লক্ষ ১১ হাজার কোটি টাকা। কেন্দ্রেও একই সমস্যা। রাজ্যে এগুলো ঋণ হয়ে যাচ্ছে, আর কেন্দ্রে ওরা টাকা ছাপিয়ে তোলে। এরফলে দেশে ইনফ্লেশন হচ্ছে, দেশের অর্থনীতি নষ্ট হয় এতে। এবারে কেন্দ্রের অবস্থা খুবই খারাপ—ওখানে ইন্ডিরেক্ট ট্যাক্স আছে ৩,৮০০ কোটি টাকা। ১,৪০০ কোটি টাকা এক্সাইজ ডিউটিতে ছাড় দিয়েছেন। কাস্টমসে ছাড় দিয়েছেন ২,৪০০ কোটিরও বেশি। ডিরেক্ট ট্যাক্স লোকের ওপরে চাপছে। তার মানে জিনিসপত্রের দাম বাড়বে—ইতিমধ্যে বাড়তে শুরু করেছেও। এগুলো ১লা এপ্রিল থেকে বাড়বে। এর আগে ইউরিয়ার ওপরে রেলমন্ত্রী ফ্রেট হাইকে ছাড় দিয়েছিলেন। এবারে কেন্দ্রীয় সরকার বাজেটে ইউরিয়ার ওপরে ১৫ পার্সেন্ট ট্যাক্স ধার্য করেছেন। এর ফলে কৃষকরা সবচেয়ে ক্ষতিগ্রস্ত হবে। ইউরিয়াতে নাইট্রোজেন থাকে। একদিকে যেমন ইউরিয়া সারের দাম বাড়ছে, তার পাশাপাশি বি.পি.এল. এবং এ.পি.এল.-এ চাল গমের দাম বাড়িয়ে দেওয়া হয়েছে। এতে গরিব মানুষরা ব্যাপক ক্ষতিগ্রস্ত হবে। আমি এর তীব্র বিরোধিতা করছি। কেন্দ্রীয় সরকার বাজেটে ব্যাঙ্কের শেয়ার ৩৩ পার্সেন্ট বিক্রি করে দেবার কথা বলেছেন। আমি এর বিরোধিতা করছি। হ্যাঁ, ইকনোমিক রিফর্মস কংগ্রেস শুরু করেছিল। গ্লোবালাইজেশনে এই ইকনোমিক রিফর্মস দরকার ছিল। কিন্তু ফার্স্ট জেনারেশন অফ ইকনোমিক রিফর্মস, সেকেন্ড জেনারেশনের পর আমাদের ভাবা দরকার যে ইকনোমিক রিফর্মসের আইডিয়াটা কি ছিল ইন্ডাস্ট্রির ক্ষেত্রে? এগুলো কেন্দ্রীয় সরকার থেকে না দিয়ে শেয়ার মার্কেট থেকে টাকা তুলুক, কেন্দ্রীয় সরকার ইনভেস্ট করুক হেলথ, এডুকেশন এবং ইনফ্রাস্ট্রাকচারের ক্ষেত্রে। এটা আমাদের দেখা দরকার যে ন'বছর অর্থনৈতিক

সংস্কার চল্লার পর সত্যিই গরিব মানুষ তার কতটা ফল পেয়েছে। কেন্দ্রীয় সরকার যে রেকলেস ডিসইনভেস্টমেন্ট, বিলগ্নীকরণ করার কথা বলছে তা বিপজ্জনক। তাঁরা কোনদিন বলছেন ইন্ডিয়ান এয়ারলাইন বিক্রি করে দেবেন, কোনদিন বলছেন সালেম স্টিল প্ল্যান্ট বিক্রি করে দেবেন, আবার কোনদিন বলছেন এয়ার পোর্ট বিক্রি করে দেবেন। এইসব জিনিস ভারতবর্ষে হতে পারে না সাবসিডি কমানোর প্রয়োজন আছে। কোন অর্থনীতি ভর্তুকির ওপরে চলতে পারে না। কিন্তু গরিব মানুষের ওপরে যে সাবসিডি, সেটা রাতারাতি তুলে দিলে তাদের ওপরে চাপ বাড়ে। ওরা সাবসিডি কমানোর নাম করে, অয়েল পুলে ডেফিসিট কমাবার নাম করে কেরোসিন লিটারে ৩ টাকা করে দাম বাড়িয়ে দিলেন। এর ফলে যেসব মানুষ গ্রামে থাকে, তাদের অসুবিধা হবে। ওরা রান্নার গ্যাসে সাবসিডি ১০ টাকা তুলে দিতে পারতেন। তা না করে সেটাকে একবারে ৩০ টাকা করে দিলেন। অসীমবাবু রান্নার গ্যাসের ওপরে কমিয়েছেন, বলছেন ১.৫ পার্সেন্ট কমিয়েছেন। আমার তাঁর কাছে প্রস্তাব, ১০ পার্সেন্ট যেটা আছে সেটা তুলে দিন। কারণ ১.৫ পার্সেন্ট ইজ এ চিকেন ফিড। এতে লাভ হবে না। এটা আমি আপনার কাছে বিনীত ভাবে বলতে চাই।

[3-10 — 3-20 p.m.]

স্যার, অসীমবাবু বাজেটের প্রথম দিকটা যখন পড়তে শুরু করেন সেই প্রথম দিকটা আমি শুনি না কারণ তিনি কান বন্ধ করে, চোখ বুঁজে একই কথা রিপিট করেন। ওতে একই কথা থাকে। একই কথা থাকে অসীমবাবুর যে, ভূমি সংস্কার, বিকেন্দ্রীকরণ, কালো-টাকা, রাষ্ট্রয়ত্ত শিল্পকে শক্তিশালী করা, দায়বদ্ধতা, ইমপোর্ট রেসট্রিক্ট করা, বিদেশি পুঁজি ইত্যাদি। এই ক্ষেত্রে আমি বলতে চাই যে, একই কথা বছরের পর বছর রিপিট করে লাভ নেই। ইউ ক্যান নট ফ্লগ এ ডেড হর্স ফর এভার। বছরের পর বছর একই কথা বলে কাজ করতেন তাহলে না হয় হত। ভারতবর্ষের এই অবস্থার মধ্যে পরিকল্পনা একই কথা, একই বস্তাপচা কথা রিপিট না করে এই রাজ্যে কোন ইকোনমিক ডিরেকশন যদি দেখাতে পারতেন এবং সেটা পরিস্কার করে বলতে পারতেন তাহলে ভাল হত। আমি আমার বক্তব্যের মধ্যে দেখাব যে বিকল্প অর্থনীতি কথাটি বলতে কি বোঝায়। একটা ডেড হর্সকে বেত মেরে মেরে তার থেকে বেশি কিছু আদায় করতে পারা যায় না। তার মূল কারণ কি—তার মূল কারণ অতীশদা ভালভাবেই বলেছেন। ডেভলপমেন্ট হবে কি করে—পরিকল্পনার টাকা যদি সাফিশিয়েন্টলি না বাড়ে তাহলে ডেভলপমেন্ট হবে কি করে? পরিকল্পনা বাবদ যে টাকা ধরা হয় তাও সেই টাকা দেওয়া হয় না। যে কোন মন্ত্রীকে আলাদা করে জিজ্ঞাসা করুন সব জানতে পারবেন। গত বছরে পরিকল্পনা বাবদ কত টাকা ধরা হয়েছিল—গত বছরে পরিকল্পনা বাবদ ৬ হাজার ১৯০ কোটি।

কিন্তু শেষ অবধি কত হয়েছে ৫ হাজার ৮৬ কোটি টাকা। অসীমবাবু গর্বের সঙ্গে বলেছেন যে, পরিকল্পনার শতকরা ৮০ ভাগ পৌঁছতে পেরেছি। কিন্তু রেভিনিউ এক্সপেন্ডিচার এক পয়সাও কমাতে পারেন নি। আর পরিকল্পনার ২০ পার্সেন্ট প্ল্যান কাট করে দাঁড়াল ৫ হাজার ৮৬ কোটি টাকা। প্রায় এই রাজ্যের সঙ্গে অন্য রাজ্যের তুলনা করা হয়। বিহার, ইউ.পি.-র সঙ্গে তুলনা করা হয়। আমি মহারাষ্ট্রের প্ল্যান দেখলাম। অসীমবাবু গত বছরে ১৯৯৯-২০০০ সালের জন্য ৫ হাজার ৮৬ কোটি টাকার প্ল্যান করলেন। আর আমি মহারষ্ট্রের প্ল্যানের সাইজ দেখলাম ১২ হাজার কোটি টাকা এবং ওই প্ল্যানের সাইজ তারা সম্পন্নও করেছেন। সেখানে এই রাজ্য তার ধারে কাছেও যেতে পারে নি। আর শুধু বস্তাপচা কথা বলে যাচ্ছে অ্যাকচুয়াল ডেভলপমেন্ট করতে পারছেন না। অসীমবাবু এইবারের বজেটে কিছু নতুন তথ্য যোগ করেছেন যে কৃষিতে উৎপাদন বেড়েছে। মৎস্য চাষে উন্নতি হয়েছে। ভূমি সংস্কারের কথা বলেছেন এবং বলেছেন গ্রামে একটা বাজার তৈরি হয়েছে। সেখানে লোকে ইন্ডাস্ট্রিয়াল গুডস কিনতে যাচ্ছেন, তাদের হাতে টাকা এসেছে। এইসব কথা বলার পরে শেষের দিকে একটা হাস্যকর কথা বলেছেন যে, এই রাজ্যে শিল্পোন্নয়নের একটা সম্ভাবনা তৈরি হচ্ছে। তাহলে ২৩ বছর ধরে শুধু শিল্পোন্নয়নের সম্ভাবনাই তৈরি হল, আসল শিল্প আর হল না? তাহলে আসল শিল্প কবে হবে—৫০ বছরের সুবর্ণ জয়ন্তীতে? তাহলে ২৩ বছর ধরে শুধু প্রথম প্রতিশ্রুতিই পালন হল, আসল শিল্প আর তৈরি হল না। গ্রামে যে বাজার তৈরি হয়েছে তার থেকে অ্যাডভানটেজ নিতে পারার মত কোন রকম পরিকাঠামো তৈরি হয় নি। ধানের উৎপাদন বেড়েছে, আপনারা বলেছেন—হ্যাঁ ধানের উৎপাদন বেড়েছে, কিন্তু সব চাল কি যাচ্ছে হাস্কিং মিলে? অন্ধ্রপ্রদেশে ৭ হাজার রাইস মিল আছে আর এই রাজ্যে মাত্র ৫০০-৬০০টি রাইস মিল রয়েছে। আজকে এই রাজ্যে রাইস মিল বেশি হলে রাইস ব্রান্ড ওয়েল এখানে তৈরি হত পারত। কিন্তু সেটা হচ্ছে না। ধানের যে এক্সট্রাক্ট তার থেকেই রাইস ব্রান্ড ওয়েল তৈরি হতে পারত কিন্তু হাস্কিং মিল বেশি না থাকার ফলে হচ্ছে না। তারপরে আলুর উৎপাদন বেড়েছে বলছেন আর আলু চাষীকে আত্মহত্যা করতে যেতে হচ্ছে তারা আলুর দর পাচ্ছে না বলে। এই ২৩ বছর ধরে আলুর উপর কোন ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রি তৈরি হল না। আসলে চাষীদের অ্যাডভাইস দেওয়ার কোন ব্যবস্থা নেই। সেখানে তাদের শেখানো হয় না যে অন্য রাজ্যে আলুর উৎপাদন বেশি হলে এই রাজ্যে আলুর দাম পাওয়া যাবে না। গত বছরে এগ্রিকালচার কমিটির চেয়ারম্যান হিসাবে আমি বর্ধমানে গিয়েছিলাম। সেখানকার চাষীরা আমাকে বলেছিল, যে, স্যার, বাংলাদেশ আছে বলেই বেঁচে আছি। বাংলাদেশে চাল স্মাগ্লিং হয়ে চলে যায়। সেটা যদি না হত তাহলে ধানের যে দর সেই দর হু হু করে নেমে যেত।

আলুও অন্যান্য রাজ্যে যে বছরে যেতে পারে সেই বছরে একটা দর পায়। আর

কৃষক যা ফলাচ্ছে তাকে ব্যবহার করার কোন ব্যবস্থা এই রাজ্যে ২৩ বছরে অসীমবাব নিজে ১৩ বছর মন্ত্রী—বামফ্রন্ট থাকাকালীন করতে পারেন নি। এই রাজ্যে সব্জি উৎপাদন বেড়েছে, আপনি বলুন তো একটা বড় ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রি ২৩ বছরে তৈরি হয়েছে? পাঞ্জাবে পেপসি কোলা খুলে ফেলল, কিষাণ ৫ শত কোটি টাকায় তৈরি করছে বাঙ্গালোরে, আপনি একটাও বড় ফুড প্রসেসিং ইউনিট করতে পারেন নি ফলে বড় বড় টমাটো যা হলদিবাড়িতে হয় তার বাজার বাইরে নেই। ফলে দক্ষিণ ২৪ পরগণায় টমাটো, তরমুজের বাজার নেই। পাইন অ্যাপেল বা আনারস যা উত্তরবঙ্গে হচ্ছে সেটাকেও ক্রাম করা যাচ্ছে না। কারণ টপ ভ্যারাইটি, পাইন অ্যাপেল ভ্যারাইটি নয়। তার ফলে ঐ এলাকাগুলিতে যদি সময় মতো ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রি করা যেত তাহলে চাষীরা সেই ফসলের উৎপাদন আরও বাড়াতেন তার অ্যাডভানটেজটা তারা পেতে পারতেন। কিন্তু আপনারা সেটা করেন নি। অসীমবাবুর বাজেট বক্তৃতাতে সেই জবাবও নেই। চাল, আলু, শাক-সব্জির মজুত করে তার দাম পাওয়ার মত কো মেকানিজিম কি সরকার করেছে। জুট কর্পোরেশন এর মত রাজ্যে কো-অপারেটিভ সংস্থা যেটুকু কেনে তা ওয়ান পারসেন্টও নয়, ফলে পাট চাষীরা বছরের পর বছর মার খাচ্ছে। ফলে পাটের বাজারে পাটের দাম কোন বছরে বেড়ে যাচ্ছে, কোন বছরে পড়ে যাচ্ছে, এই রকম কোনও মেকানিজিম ২৩ বছরে করা গেল না, আপনারা করতে পারলেন না। ফলে পাট চাষীরা পাটের দর বাড়লে যে সুবিধা তারা পাবে সেটা তারা পাচ্ছেন না; তাদেরকে কোন রিলিফ আপনারা দিতে পারলেন না। অসীমবাবুর যে বিকল্প অর্থনীতি তার ব্যবহার কি করেছেন—এর জবাব অর্থমন্ত্রীর দেবার দরকার ছিল, কিন্তু তা দেন নি। শিল্পায়নের সম্ভাবনা ওরা বলছেন তৈরি হয়েছে, কিন্তু কোনও শিল্প আমরা দেখতে পাচ্ছি না। আমি ভাল করে বইটা পড়ছিলাম, হলদিয়ায় মিৎসুবিসি ছাড়া মেগা প্রজেক্ট এই রাজ্যে কি একটাও তৈরি হয়েছে? আমার মনে আছে, যখন ১৯৯০ সালে ভি.পি.সিং প্রধানমন্ত্রী হয়ে এলেন, তখন অসীমবাবুর ঘরে বড় বড় শিল্পপতিরা আসতেন, তাদের মধ্যে আম্বানি, মিত্তালের মতো আরও বহু শিল্পপতি এসেছিলেন, তারা বলেছিলেন হলদিয়ার ডাউনস্ট্রিমে ইন্ডাস্ট্রি করবেন। হলদিয়ার ডাউনস্ট্রিমে একটা শিল্পপতি এসেছে বলে আমার জানা নেই। এটা হলে ৫৫ হাজার ছেলের চাকরি হবে বলেছিলেন, কয়টা শিল্প এখনও পর্যন্ত ডাউনস্ট্রিমে করার জন্য এগ্রিমেন্ট করেছে? আজকে যদি ডাউনস্ট্রিমে শিল্প তৈরি হওয়া শুরু হয় তাহলে ৩। ৪ বছর পরে তার প্রোডাকশন শুরু হবে, তারপর সেই প্রোডাক্ট বিক্রি করবেন। রিলায়েন্স-এর পেট্রো কেমিক্যাল, আই.পি.সি.এল. তো বড়দায়—এগুলি আগে থেকে প্ল্যানিং করলেন না, অথচ বলতে লাগলেন হলদিয়ায় প্রোডাক্ট শুরু হতে যাচ্ছে। ন্যাপথা ক্রাকারের কথা বলা হল, আগে তো লার্জ ইন্ডাস্ট্রি করতে হবে, তারপরে স্মল ইন্ডাস্ট্রি। এখানে সেটাও হয় নি। ফলে হলদিয়া একটা মেগা সিক প্রজেক্ট হয়ে রয়েছে। এটা হচ্ছে ২৩

বছরের ফসল। আর একটা হচ্ছে বক্রেশ্বর, সেখানে ৩টি ইউনিট হয়ে রয়েছে। যেটা হওয়া দরকার ছিল, সেটা পুরোপুরি হল না। ১৯৯১ সাল থেকে সেটার ইনফ্রাস্ট্রাকচার এর সুযোগটা ওরা নিতে পারতেন, ওরা বক্তৃতা না দিয়ে রাজ্যে ইন্ডাস্ট্রি করতে পারতেন। তাহলে রাজ্যে ইন্ডাস্ট্রি হতে পারত। আপনারা যে ইন্ডাস্ট্রির কথা বলছেন বছরে ৮০০ কোটি, ৯০০ কোটি, হাজার কোটি, এটা বড় ইন্ডাস্ট্রির ক্ষেত্রে কিছু নয়। সবচেয়ে বড় মার দিচ্ছেন অসীমবাবু নিজে। প্রায়ই খবরের কাগজে দেখছেন, ক্ষিতিবাবু কাগজে বিবৃতি দিচ্ছেন, রাস্তা তৈরির টাকা পাচ্ছেন না। এতদিন পরে দিয়েছেন ৭শত, ৮শত কোটি টাকা। তাও হাডকো থেকে লোন নিয়ে রাস্তা হবে। আমরা যখন অন্যান্য রাজ্যে যাই, তখন দেখি ৩শত, ৪শত কি.মি. রাস্তায় একটাও পটহোলস নেই; এনক্রোচমেন্ট নেই। এখানে ন্যাশনাল হাইওয়েগলি দেখুন, একটা রাস্তায় পটহোলস পাবেন না, এই রকম রাস্তা নেই। দুর্গাপুর এক্সপ্রেসওয়ে তৈরি হয়ে পড়ে রইল—কিন্তু সম্পূর্ণ হয় নি। পানাগড়, মৌরিগ্রাম ভাল রাস্তা হয়েছে, কিন্তু সেখানে ট্রাফিক নেই। কারণ কানেক্টিং রোড হয় নি। ১৯৯২ সালে সেকেন্ড হুগলি ব্রীজ হয়ে গেল, এখনও তার কানেক্টিং রাস্তা কোণা এক্সপ্রেসওয়ে তৈরি হয় নি।

[3-20 — 3-30 p.m.]

রাস্তার ইনফ্রাস্ট্রাকচার এখানে যা আছে সেটা পুওরেস্ট ইন দি স্টেট। স্যার, আপনার নিজেরই খারাপ লাগবে, আপনি যদি স্ট্যাটিসটিক্যাল অ্যাপেন্ডিক্স বার করে দেখেন, তাহলে দেখবেন অন্য রাজ্যের তুলনায় এখানে রাস্তার অবস্থা কি। আমাদের সাইজের রাজ্য গুজরাট-এ ৯০ হাজার কিলোমিটার রাস্তা, মহারাষ্ট্রে ৩,৬১,০০০ কিলোমিটার রাস্তা, উত্তরপ্রদেশের কথা ছেড়েই দিন, বিহারে আছে ৮৮ হাজার কিলোমিটার রাস্তা, কর্ণাটকে ১ লক্ষ ৩৯ হাজার কিলোমিটার রাস্তা, আর পশ্চিমবাংলায় ৭৬ হাজার কিলোমিটার রাস্তা। অন্য রাজ্যের তুলনায় এখানে রাস্তা নেই। রাস্তার ব্যাপারে সিরিয়াস কোন কাজ হয় নি। এতদিন পরে উনি বলছেন, আমরা বিখ্যাত অর্গানাইজেশনগুলোকে রাস্তার কাজ দেব। যাই তিনি করুন না কেন, ইট ইজ টু লিটিল, টু লেট। এই হাউসে পাঁচ বছর আগে আমি বলেছি বড় রাস্তা আপনারা রাখতে পারছেন না, বড় কোম্পানিকে এই রাস্তাগুলোর দায়িত্ব দিন—হিন্দুস্থান কন্সট্রাকশন, লার্সেন অ্যান্ড টুব্রো ইত্যাদি। দুর্গাপুর এক্সপ্রেসওয়ে তারা করেছেন, তারা ভালো ভাবেই রাস্তা মেইনটেইন করছেন। আজকে রাস্তাগুলো আন-মেইনটেনড হয়ে থাকছে। পি.ডব্লু.ডি. মিনিস্টার এবং ফিনান্স মিনিস্টারের কাজিয়া প্রতিদিনই আমরা খবরের কাগজে দেখতে পাচ্ছি। এখানে ইন্ডাস্ট্রি আসবে কি করে? আপনারা বলছেন পাওয়ার সারপ্লাস হচ্ছে, পাওয়ার অফটেক করার লোক নেই। আজকে পাওয়ারের কোয়ালিটি কি? পাওয়ারের কোয়ালিটি খুবই পুওর, কলকাতা থেকে

দার্জিলিং এ, চালাতে পারি। ৫ বছর ধরে একটা ওয়াটার সাপ্লাই লাইন দিতে পারেন না। পশ্চিমবঙ্গে শুধু সার্ভিসে সেক্টারে টুরিজম ডেভলপ করলে সুন্দরবনে দার্জিলিং এ যে হাজার হাজার ছেলের চাকরি হতে পারত। কিন্তু সুন্দরবনে যে যাবেন, সেখানে একটা ভাল রাস্তা নেই। দার্জিলিং এ ফার ডেস্টিনেশনগুলিতে রাস্তা নেই। হোটেলে জল নেই। লোকে কেন আসবে আপনার রাজ্যে? তার ফলে এই রাজ্যের সমস্ত পসিবিলিটি থেকেও এই রাজ্যে ডেভলপমেন্ট হল না। অন্তত চাকরি যদি কোথাও হয়, তাহলে সার্ভিস সেক্টারে হওয়ার সম্ভাবনা। হাসপাতাল, স্কুল, নতুন হোটেল টুরিজম ইন্ডাস্ট্রিতে একটা স্কোপ ছিল, সেটা ইউটিলাইজ হল না। তার ফলে আমরা এই রাজ্যে যেটা হয়ে গেল ইউ হ্যাভ মিসড দ্য বাস। আপনি এখন অসীমবাবু আজকে বলছেন আপনি যে, আপনাদের অপটিক্যাল ফাইবার দিয়ে জেলাগুলিকে লিঙ্ক করবেন। চন্দ্রবাবু নাইডু ৩ বছর আগে করেছেন। আপনারা কাগজে পড়েন নি? অন্ধ্রের সমস্ত ডি.এম.-দের সাথে একসাথে ভিডিও কনফারেন্সিং ফ্রি কনফারেন্সিং করে। আমি আজকে দেখছিলাম টেলিগ্রাফ কাগজে লিখেছে—

Asim chater for E Governance wide ranging sale tax cuts in Bengal Budget.

যখন ৩ বছর আগে অন্ধ্রে হয়ে গেছে। আজকে শুধু ইনফ্রাস্ট্রাকচার তৈরি করে আর নিজেকে সেল করে যদিও অন্ধ্রপ্রদেশ অনেকগুলি ব্যাপারে খুবই ব্যাকওয়ার্ড, শুধু নিজেকে সেল করে চন্দ্রবাবু নাইডু বিল গেটসকে, মাইক্রো সফটকে বড় বড় কোম্পানিকে সব নিয়ে গেল। অথচ বাঙালিরা সিলিকন ভ্যালিতে যারা বড় বড় চাকরি করে, ব্রেনের দিক থেকে কম্পিউটার আই টি প্রফেশনালসে বাঙালিরা বেস্ট। অথচ আমরা তাদের আনতে পারলুম না। ব্যাঙ্গালোর বা হায়দ্রাবাদ কোন সিলিকন ভ্যালি হবে তা নিয়ে লড়াই। কলকাতার নাম কোথাও নেই। উই ফিল স্যাড। আমরা তো বাঙালি। আমরা তো এখানে থাকব। এখানে জন্মেছি, এখানে মরব। কিন্তু আপনারা ২৩ বছর ধরে এখানকার ছেলেদের ব্রাইট ছেলেদের কোন ফিউচার রেখে গেলেন না। এখন আমাদের ব্রাইট ছেলেদের অন্য রাজ্যে বিদেশে গিয়ে চাকরি পেতে হবে। তার কারণ ইউ হ্যাভ মিসড দ্য বাস। আপনি এখন অপটিক্যাল কানেকটিভিটি, অপটিক্যাল ফাইবার করছেন। এখন আপনি আই টির কথা বলছেন। যখন ৫ বছর আগে অন্যান্য রাজ্যগুলি নিয়ে নিয়েছে। উইপ্রো কোম্পানি—আজকে যে অ্যাসেট তা দিয়ে ভারত সরকারে ফিসকাল ডেফিসিট, ওরা ওয়াইপ আউট করে দিতে পারত। অথচ কিছুই নয়। ওদের যা কিছু ইকুইপমেন্ট আছে, তার অ্যাসেট হচ্ছে ব্রেনের। অ্যাসেট হচ্ছে শেয়ারের। সেই মেধাশক্তি আমরা ব্যবহার করতে পারলাম না। আমরা কাজে লাগাতে পারলাম না। তাই মাননীয় অসীম

তিরিশ কিলোমিটার দূরে যান দেখতে পাবেন একশ ওয়াটের বাল্ব কুড়ি ওয়াটের মত জ্বলছে। কোয়ালিটি অফ পাওয়ার আপনারা মেইনটেইন করেন নি। আপনাদের পাওয়ার ডিস্ট্রিবিউশন নেটওয়ার্ক খুবই পুওর। এতদিন পর আপনারা বলছেন ট্রান্সফর্মার করবেন, সাব-স্টেশন করবেন। কোয়ালিটি অফ পাওয়ার যদি আমরা মেইনটেইন করতে না পারি তাহলে তো সব মেশিন খারাপ হয়ে যাবে। কোয়ালিটি অফ পাওয়ারের দিকে আপনারা দৃষ্টি দেন নি। রুরাল ইলেক্ট্রিফিকেশনে আপনারা কোন দৃষ্টি দেন নি। এখন সুজনবাবুকে চেয়ারম্যান করা হয়েছে। হোয়াই আফটার টোয়েন্টি ইয়ার্স অফ দি লেফট ফ্রন্ট ইন দি স্টেট? কিসের গরিবের সরকার আপনাদের, যেখানে তেইশ শতাংশ গ্রামে এখনও বিদ্যুৎ যেতে পারে নি। যেখানে তামিলনাড়ু, পাঞ্জাব, হরিয়ানা তারা লক্ষ্যমাত্রায় পৌঁছে গেছে। আপনাদের কোথায় সেই ইনভেস্টমেন্ট? কলকাতা শহরের প্রতি আপনারা দায়িত্ব পালন করতে পারেন নি। এখন এশিয়ান ডেভলপমেন্ট ব্যাঙ্কের কাছ থেকে ১৯০ মিলিয়ন ডলার ধার করছেন শহরের ড্রেনেজ সিস্টেমটাকে ইমপ্রুভ করার জন্য। এই শহরে কি লোকে ইন্ডাস্ট্রি করতে আসবে? একটা স্মার্ট শাওয়ার হলে কলকাতা জলমগ্ন হয়ে যায়, কোমর অবধি জল হয়ে যায়। আজকের কাগজে বেরিয়েছে কলকাতা সবচেয়ে পল্যুউটেড সিটি। তাহলে লোকেরা এখানে আসবে কেন? ম্যাকিনসে প্রেজেন্টেশন করল রায়চকে, আরবান রিনিউয়ালের কথা বললেন। পিটসবার্গ যেভাবে হয়েছে, লন্ডনে ওয়াটার ডেভলপমেন্ট যেভাবে হয়েছে, আপনারা এতদিন পর সেই কাজগুলো শুরু করছেন। ১৯৯১ সাল থেকে যদি আপনারা কাজগুলো শুরু করতে পারতেন—বাই দিস টাইম ইনফাস্ট্রাকচার উড বিন রেডি। তাহলে ইন্ডাস্ট্রি এখানে আসতে পারত। যেখানে আরও বেটার ডেস্টিনেশন আছে সেখানে ইন্ডাস্ট্রি হবে, এখানে কেন আসবে। এখানে পাবলিক সেক্টরে কোন ইনভেস্টমেন্ট নেই, এখানে ইনভেস্টমেন্ট আসবে কেন? নতুন ইন্ডাস্ট্রি এখানে আসছে—ভূষণ স্টিল—এটা কি ধরনের স্টিল? এখানকার যিনি রাজ্যপাল, তার মুকুন্দ স্টিল এখানে ইনভেস্টমেন্ট করে নি। এরই পাশাপাশি কলকাতা শহরে আপনি ট্রাফিক রিনিউয়াল করতে পারেন নি, আপনি ফ্লাইওভার করতে পারেন নি। বোম্বে শহরে যেখানে পাঁচ বছরে ১২টি ফ্লাইওভার হয়েছে, হায়দ্রাবাদে যেখানে ১৬টি ফ্লাইওভার হয়েছে, সেখানে আপনি চারটি ফ্লাইওভার করবেন বলেছেন, ততদিনে ওরা কোথায় গিয়ে পৌঁছাবে ইউ নেভার নো। এখানে এখন হোটেলের কাজ শুরু হয়েছে, ওয়েলকাম গ্রুপ, হায়ার রিজেন্সি এখানে হোটেল করছে। লোকে বলে ইনফাস্ট্রাকচার তৈরি করলে অটোমেটিক্যালি ট্যুরিস্ট আসবে। কালকে আমার সঙ্গে এক ভদ্রলোকের দেখা হয়েছিল, তিনি ওবেরয় হোটেলে কাজ করে। আমি বললাম আপনাদের দার্জিলিং এ মাউন্ট এভারেস্ট হোটেল বন্ধ কেন? ৫ বছর ধরে আমরা বলছি যে একটা ডেডিকেটেড ওয়াটার লাইন দিন। তাহলে আমরা ওবেরয় যদি ফাইভ স্টার হোটেল চালাতে পারে

বাবু এই যে বাজেট, আবার একটু দেখুন, আপনি আপনার প্ল্যানগুলি—আমার মনে লগ সাইডেড। আমি এই হাউসে ২০ বার বলেছি—শঙ্কর সেন মহাশয় এর রিজিডিটি.ছিল, উনি শুনতেন না। যখন ফার্স্ট পাওয়ার প্রজেক্ট আসছে অন্যান্য রাজ্যে। আমি বললুম যে, এখনকার দিনে যেখানে ইন্টারন্যাশনাল ফিনান্স সহায়তা পাওয়া যায়, তখন সরকারের পাওয়ার প্ল্যান্ট করার দরকার নেই। আপনি আর কাউকে পাওয়ার প্ল্যান্ট করতে দিন, সরকার বিদ্যুৎ কিনে নেবে। ডব্লু.বি.এস.ই.বি. চালাবে। আমরা কি করছি? দেখুন স্যার, এই বছরের প্ল্যানে ১,৪১১ কোটি টাকা এনার্জির জন্য প্রায় ২৩ পার্সেন্ট টাকা। মজার ব্যাপার কি জানেন স্যার, আমি মহারাষ্ট্রের প্ল্যান দেখেছিলাম যে ভারতের সবচেয়ে ইন্ডাস্ট্রিয়াল স্টেট ওদের ১,৬৮৮ কোটি টাকা, এনার্জিতে মাত্র ১৪ পারসেন্ট। আমরা ২৩ পারসেন্ট, আর এদের ১৪ পারসেন্ট। সিক্রেট কি? ওদের পওয়ার প্ল্যান্ট তৈরি করতে টাকা এনরন এসে দিয়েছে। পাওয়ারটা মহারাষ্ট্রের এস.ই.বি. বোর্ড কিনে নিচ্ছে। আমরা বক্রেশ্বরে ৩টি ইউনিট করতে টাকা ইনভেস্ট করে আটকে দিলাম। বিদ্যুৎ যেখানে আমাদের করার দরকার ছিল, যা আমাদের ট্রান্সমিশনটাকে ইমপ্রুভ করবে, আমরা জিদ করে বক্রেশ্বর করে দিলাম। এটা অন্য কারোর কাছ থেকে পাওয়ার নিতে পারতুম। available in the country. সেটা আমরা করলাম না। আমরা কি ভুল করলাম, না যেখানে আসল টাকা দেওয়ার দরকার, সেই জায়গায় আমরা টাকা দিলাম না। আপনি ইরিগেশনে কত দিয়েছেন এই বছর? বাড়িয়ে ৪৯৩ কোটি টাকা করেছেন। ৭ পারসেন্ট অফ দ্য প্ল্যান। আপনি জানেন স্যার, মহারাষ্ট্র কত ইরিগেশনে দেয়। ৩২ পারসেন্ট দেয়। আজকে আপনি একটা তিস্তা করছেন ২৩ বছর ধরে, এখনও তার মাঠ নালা করতে হবে। মানে ক্যানালগুলি করতে হবে। এটা আপনি বলছেন।

[3-30 — 3-40 p.m.]

তোর্সা, কালজানি, রায়ডাক, সাউথ দিনাজপুরে আত্রেয়ী, পুনর্ভবা এবং শুধু তাই নয় এই কারণে সয়েল ইরোশন হচ্ছে। ইরোশনের ফলে চাষের জমি ক্ষয়ে ক্ষয়ে যাচ্ছে। প্রত্যেকটা ব্লকে চাষের জমি কমে যাচ্ছে, আর আপনি ইনভেস্ট করছেন এর্নাজিতে। যখন আপনার ইনভেস্ট করা উচিত ছিল ফ্লাড কন্ট্রোল। আপনারা নাকি গ্রামীন সরকার। ফ্লাড কন্ট্রোলে আপনার টাকা ইনভেস্ট করা উচিত ছিল কিন্তু সেখানে আপনি টাকা দিলেন না। টাকা দিলেন এর্নাজি সেক্টরে। আপনি প্ল্যানের টাকা কম করেছেন। যেটুকুও করেছেন সেটাও আপনি ডিপার্টমেন্টকে দেন না, যদিও বা দেন দেরি করে দেন। তাও লপসাইডেড প্রায়োরিটি নিয়ে দেন। তার ফলে শুধু ফিসক্যাল মিসম্যানেজমেন্ট হচ্ছে তাই নয়, ফিনান্সিয়াল মিসম্যানেজমেন্ট হচ্ছে তাই নয়, আপনার লপসাইডেড লং প্রায়োরিটি প্ল্যানিং-এ, রাজ্যকে ডেভলপমেন্টের জায়গায় নিয়ে যাওয়ার সুযোগ ছিল সেখানে

আনপ্রিসিডেন্টেড স্টেবিলিটি। পৃথিবীর কোন জায়গায় একজন মুখ্যমন্ত্রী ২৩ বছর ধরে থেকেছেন। বাট অ্যাট দি এন্ড অব ইট কি? জ্যোতিবাবু ডঃ রায়কে বলতেন, সেন্টার একটা দুর্গাপুর ধরিয়ে দিয়েছে। আর ২৩ বছরে জ্যোতিবাবু আমাদের একটা হলদিয়া ধরিয়ে দিয়েছেন। আমাদের তাই সন্তুষ্ট থাকতে হবে। ৫৬ লক্ষ বেকার এই রাজ্যে, ক্যান ইট রান দিস ওয়ে? পারে না। সেই কারণেই বলছি যে এই প্ল্যানিং পুরোপুরি ভুল হয়েছে। আজকে গঙ্গার ইরোশন হচ্ছে। বলছেন যে কেন্দ্র টাকা দিচ্ছে না। হ্যাঁ, আমরা জানি দিচ্ছে না, আমি নিজেও গেছি তার জন্য। আজকে গঙ্গার ইরোশন হচ্ছে, ফরাক্কা ব্যারেজ পারটলি রেসপনসিবল এর জন্য কিন্তু আমরা যে টাকা দিচ্ছি, পুরো মালদা জেলাটা জলের তলায় চলে যাবে সেটা দেখা হবে না। রিভার ইরোশন বন্ধ করতে টাকা দেওয়া হোক। আপনারা কিছু করলেন না এবং ইরিগেশনের জন্য ৪৯৪ কোটি টাকা, ইরিগেশন এগেইন ইজ চিকেন ফিড। আমি আপনাদের কাছে এই কথা বলতে চাই যে, এতদিনে আপনি উত্তরবঙ্গ, পশ্চিমাঞ্চলের জন্য উন্নয়ন পর্যদ গঠন করছেন। তাও কমল গুহ বন্ধ করেছেন শিলিগুড়িতে, বলেছেন আরও বন্ধ করব। তাই আপনি চাপে পড়ে এই উন্নয়ন পর্যদ গঠন করছেন। আজকে মহারাষ্ট্রে ২৯ বছর ধরে বিদর্ভ উন্নয়ন পর্যদ হয়েছে, অন্ধ্রপ্রদেশে ৩০ বছর আগে তেলেঙ্গানা উন্নয়ন পর্যদ হয়েছে। ঝাড়খন্ডে অটোনমাস রিয়া কাউন্সিল আছে আর আপনি ইলেকশনের আগে উত্তরবঙ্গে, পশ্চিমাঞ্চলে উন্নয়ন পর্যদ করছেন তাও পলিটিক্যাল ভয়ে। উত্তরবঙ্গে যে ভাবে কামতাপুরী আন্দোলন বাড়ছে অভাব অবহেলার জন্য, যেভাবে ঝাড়খন্ডে আন্দোলন ভীষণভাবে এগিয়ে যাচ্ছে পশ্চিমাঞ্চল এলাকায়, তৃণমূলে উত্থানে সি.পি.এম. মার খাচ্ছে তাই পরিষদ গঠন না করে উপায় ছিল না। তাতেও আপনি যে টাকা দিয়েছেন—দুটোতে মিলে আপনি দিয়েছেন ৪৫ কোটি টাকা। এতে তো ম্যাসিভ ইমপ্রুভমেন্ট করা সম্ভব না। এতে কি ম্যাসিভ ইমপ্রুভমেন্ট করা সম্ভব? আপনার প্ল্যানে টাকা নেই, তাই নাম কাওয়াস্তে করে রেখেছেন। এতে কোন ব্রেক থ্রু হবে না। আমি জিজ্ঞাসা করতে চাই যে, আপনি বলেছেন এবছর, যে আমরা কেন সরষে, ডাল, পেঁয়াজে সেলফ সাফিসিয়েন্ট নই। মহারাষ্ট্রের নাসিক থেকে পেঁয়াজ আসবে যবে এখানে পেঁয়াজ পাওয়া যাবে, সরষে আসবে উত্তরপ্রদেশ থেকে, আপনারা তো ২৩ বছর সময় পেয়েছিলেন কেন সেলফ সাফিসিয়েন্ট হন নি? এখনও অন্ধ্রপ্রদেশ থেকে মাছ না এলে কলকাতার বাজারগুলো চলবে না। এদিকে কিরণময় নন্দ প্রথম হন। মাদ্রাজ থেকে ডিম আসবে, গুজরাট থেকে দুধ আসবে ট্রেনে করে তবে পশ্চিমবাংলা চলবে। এত গ্রামাঞ্চল ছিল ২৩ বছরে আপনারা শুধু খাদ্য দ্রব্যে সাফিসিয়েন্ট হলে আমরা ১০ হাজার কোটি টাকা, নেট স্টেট ডোমেস্টিক প্রোডাক্ট অ্যাড করতে পারতাম। কেন আমরা সেই সুযোগ গ্রহণ করি না। যার ফলে আমাদের পুরোটাই গন্ডগোল হয়ে গিয়েছে। আজকে আমি যে কথাটা বলতে চাই যে আসল যে প্রবলেম,

আনএমপ্লয়মেন্ট প্রবলেম। আনএমপ্লয়মেন্ট প্রবলেম এর ফ্রিঞ্জ দিয়ে আপনি টাচ করে গিয়েছেন এবং এই ভাবে বেকারদের বঞ্চনা করা হয়েছে। আমি স্ট্যাটিসটিক্স দিয়ে দেখাব যে গত বছর আপনাদের যে মেন আনএমপ্লয়মেন্ট প্রোগ্রাম, আপনি জানেন যে এইভাবে রাজ্যের বেকাররা বঞ্চিত হচ্ছে, হয়েছে। আপনি স্যার, একটা হিসাব দেখুন। গত বছর টোটাল টারগেট ছিল প্রগ্রেস আন্ডার ক্রেডিট লিঙ্ক সেলফ এমপ্লয়মেন্ট প্রোগ্রাম, ইকনমিক রিভিউ-এর ৯৫ পাতায় ওরা বলছিল ২ লক্ষ ৬৪ হাজার বেকার যুবক যুবতীদের সেলফ এমপ্লয়মেন্ট হবে। কত হয়েছে স্যার? নাম্বার অফ কেসেস স্যাংশন ৫২ হাজার, নাম্বার অফ কেসেস ডিসবার্স ৮৭ হাজার। ২ লক্ষ ৬৪ হাজার টারগেট ছিল মাত্র ৫২ হাজার স্যাংশন হয়েছে। সেলফ এমপ্লয়মেন্টের কথা বলেছেন, সেটা এইরকম হবে। এটা ১৯৯৯-২০০০। প্রধানমন্ত্রী রোজগার যোজনায় ২৩ হাজার টার্গেট ছিল, কত পেয়েছেন? স্যাংশন হয়েছে ১৮৩৫টি। আপনি জানেন সেশরু যেটা পুরোপুরি সেলফ এমপ্লয়মেন্ট স্কীম ফর রুরাল আন-এমপ্লয়েড সেখানে ১০ হাজার টার্গেট ছিল, কেসেস স্যাংশন হয়েছে ৩৭৮টি। যতগুলি প্রোগ্রাম আছে আই.আর.ডি.পি., সেশরু, স্বর্ণজয়ন্তী শহরী রোজগার যোজনা সবই সেন্ট্রালের প্রোগ্রাম। স্বর্ণজয়ন্তী শহরী রোজগার যোজনা ১২,৫০০ টার্গেট ছিল, স্যাংশন হয়েছে ৮৬৭টি। আপনি এবারে বলছেন বাংলার কর্মসংস্থান প্রকল্প করবেন। আপনি ১৫ পারসেন্ট টাকা দেবেন, বেকার যুবকরা বা গ্রুপ তারা ১০ পারসেন্ট দেবে আর বাকি টাকাটা ব্যাঙ্ক দেবে। আপনার পারফরমেন্স যেখানে এইরকম ওয়ান ফিফথ মানে ২০ পারসেন্ট আপনার অ্যাচিভমেন্ট, স্যার, সেখানে সেলফ এমপ্লয়মেন্ট প্রোগ্রামের উপর লোকে কি করে ভরসা রাখবে? আপনি কি বলতে পারেন যে গত বছর কেন হয় নি? আপনাকে জবাব দিতে হবে সেশরুতে কেন টার্গেট মীট করতে পারেন নি? কেন আপনি পি.এম.আর.ওয়াই.-তে টার্গেট মীট করতে পারেন নি? কেন স্বর্ণজয়ন্তী শহরী রোজগার যোজনায় টার্গেট মীট করতে পারেন নি? একটা রাজ্যে যেখানে ৫৫ লক্ষ আন-এমপ্লয়েড—আপনারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিকে বলেছেন যে ওখানে পুরনো-টুরোনো নাম-টাম কেটে দাও, ঝেড়ে-বেছে সংখ্যাটা কম দেখাও, কিন্তু কম দেখিয়েও ৫৫ লক্ষ। কি ব্যবস্থা তাদের জন্য? আপনার এই বাজেটে লিখছেন বাংলার কর্মসংস্থান প্রকল্প তার জন্য ৪০ কোটি অতিরিক্ত টাকা দেবেন। এই নিয়ে কি বাংলার কর্মসংস্থান হবে? স্যার, আমি বলছি যে এই রাজ্যের দু-একটি ইকনমিক ইন্ডিকেটার দেখানো দরকার। উনি বলেছেন আমাদের এখানে ইন্ডাস্ট্রির অবস্থা আগের থেকে ভাল হচ্ছে। কিন্তু শিল্পের ক্ষেত্রে ভারতবর্ষের তুলনায় পশ্চিমবাংলা কত কম এগোচ্ছে তার একটা ফিগার দিলে এটা ক্লিয়ার হয়ে যাবে। ১৯৮০-৮১ সালে যদি ধরি যে পশ্চিমবাংলায় ১০০ ছিল, তাহলে ১৯৯৭-৯৮ সালে এক্স-ফ্যাক্টরি ইন্ডাস্ট্রিয়াল আউটপুট হচ্ছে ৬৯৯। তার মানে প্রায় ৭ গুণ বৃদ্ধি পেয়েছে। সেই জায়গায় ভারতবর্ষে যদি ধরি ১৯৮০-৮১ সালে

১০০ ছিল সেটা এসে দাঁড়াচ্ছে ১৩৫১, মানে সাড়ে ১৩ গুণ বৃদ্ধি পেয়েছে। তাহলে ইন্ডাস্ট্রিয়াল আউটপুট বেড়েছে ভারতবর্ষে সাড়ে ১৩ গুণ ২০ বছরে, আর পশ্চিমবঙ্গে বেড়েছে মাত্র ৭ গুণ। ভারতবর্ষের রেটটা পশ্চিমবঙ্গের প্রায় ডাবল। সুতরাং এতে পশ্চিমবাংলা এগোতে পারবে না। স্যার, তাই আপনাকে বলছি এই যে উনি ৩, ৪টে আলাদা আলাদা পরিকল্পনা বলেছেন—একটা বলেছেন ছোট ছোট গ্রুপ করে ১০ হাজার সেলফ হেলফ গ্রুপ করে ৫০ কোটি টাকা তাদের জন্য, নতুন বাংলার কর্মসংস্থান প্রকল্প তার জন্য ৩০ কোটি, আবার শহরের দরিদ্র মহিলাদের জন্য ৫০ কোটি টাকা করবেন। এই যে গ্রুপগুলি করেছেন এই সেলফ এমপ্লয়মেন্ট প্রোগ্রাম আপনি তার কোন হিসাব আপনার এই ইকনমিক রিভিউতে কি হল কেউ দেখতে পাচ্ছে না।

It is not reflected in employment exchange figure, it is not reflected in the over all picture.

স্যার, এটা আপনাকে বুঝতে হবে যে উই আর ইন এ ভেরি ব্যাড স্টেট। আমি লাস্ট দু-একটা কথা বলে আমার বক্তব্য শেষ করছি। স্যার, আমি বলছি না যে বাজেটে কোন রিডিমিং ফিচার নেই। খুচরো রিডিমিং ফিচার আছে। এই যে বিধবা ভাতা বাড়িয়েছেন ৩০০ থেকে ৪০০ টাকা, পি.এম. স্কিম করেছেন ভাল। স্যার, আমার বক্তব্যের সময় শেষ হয়ে আসছে—ওঁরা বলেছেন হিউম্যান ডেভলপমেন্ট ইন্ডেক্স ইমপ্রুভ করেছে। স্যার, আপনি বলুন যে এঁরা ২৩ বছর ক্ষমতায় থাকার পরে কেন ৭২ পারসেন্ট স্বাক্ষর হয়, আর কেরালায় ৯৮ পারসেন্ট হয়? কেন এখানে বার্থ রেট ২১ পারসেন্ট, সেখানে কেরালায় ১৫, তামিলনাড়ুতে ১৯ হয়? একটা জায়গা বলুন না যেখানে আপনারা ফার্স্ট?

এখানে ২ হাজার কে.জি. পার হেক্টর চালের উৎপাদন। পাঞ্জাবে ৩ হাজার কে.জি. পার হেক্টর। তাহলে আপনি সোস্যাল ইন্ডিকেটরে ফার্স্ট নয়, এগ্রিকালচার ইন্ডিকেটরে ফার্স্ট নয়, ইন্ডাস্ট্রিয়াল ইন্ডিকেটরে ফার্স্ট নয়। তাহলে কি পেল পশ্চিমবাংলা এই ২৩ বছরে? বলল যে না, মাননীয় অসীমবাবু ট্যাক্স কমিয়েছেন। গরিবদের ট্যাক্স শুধু? না। অসীমবাবু ট্যাক্স কমিয়েছেন কম্পিউটর, রেফ্রিজারেটর, ওয়াশিং মেশিন, এয়ার কন্ডিশনার, গ্যাস ওভেন—এসব গরিবদের জিনিস? উপরে ক্যামোফ্লেজ, যে গরিবদের জন্য আমরা শুধু মদের ট্যাক্স বাড়ায় নি, বড়লোকেদের বিদেশি মদের উপর ট্যাক্সটাও বাড়িয়েছি। এটা উনি রিলিফ দিয়েছেন? কিন্তু আসলে ট্যাক্স কমিয়েছেন বড় লোকেরা যা ব্যবহার করে সেই সব জিনিসে। টয়েস, ব্রিফকেস, সুটকেসে। আপনাকে অনেক ধন্যবাদ দিয়ে আমি আবার বলছি, এটা ওনার শেষ বাজেট এবং মনে হয় বামফ্রন্ট সরকারের শেষ বাজেট। রাজ্যের অর্থনীতি আজকে ধ্বংসের পথে এসে দাঁড়িয়েছে। তাই এঁদের যাতে আর এই রাজ্যের মানুষ ফেরৎ না আনা এই কথা বলে এবং এই বাজেটের বিরোধিতা

করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাসগুপ্ত মহাশয় গত ২২শে মার্চ এই পবিত্র বিধানসভায় যে বাজেট বিবৃতি পেশ করেছেন সেই বাজেটকে সমর্থন জানাচ্ছি এবং সমর্থন জানিয়ে বিরোধী দলের মাননীয় সদস্য বাজেটের সমালোচনা করে যে অসার বক্তব্যগুলো রেখেছেন তার জন্য কয়েকটা কথা বলছি।

আমার আগে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় বক্তব্য রেখেছেন এবং তার বক্তব্যে তিনি একটা জায়গায় কেন্দ্রীয় সরকারের বর্তমান যে বাজেট, যা উদারীকরণের রাস্তা ধরে হাঁটছে, সেই বাজেটের বিরোধিতা করেছেন। আমার মনে হচ্ছে, ভুল হয়ত ওনারা বুঝতে পারছেন, শেষ পর্যন্ত টনক নড়েছে। এই পথ ওনারাই দেখিয়েছেন। বর্তমান কেন্দ্রীয় সরকার আজকে যে রাস্তায় হাঁটছে সেই রাস্তায় মনমোহন সিং, নরসীমা রাও, রাজীব গান্ধী হাঁটা শুরু করেছিলেন। তাই আজকে যখন ওঁরা অর্থনীতির উদারীকরণের বিরোধিতা করছেন তখন আমার মনে হচ্ছে, 'এ কি কথা শুনি আজ মন্থরার মুখে'। আজকে ওনারা বিরোধিতা করছেন। কিন্তু এই রাস্তা তো ওনারাই দেখিয়েছেন। এবং যার পরিণতিতে আজকে আমাদের দেশ এই সর্বনাশা আর্থিক অবস্থার মধ্যে এসে পৌঁছেছে। আজকে আমরা যদি কেন্দ্রীয় বাজেটকে বিশ্লেষণ না করি তাহলে আমাদের রাজ্যের পরিবেশকে বিশ্লেষণ করতে পাবব না এবং উচিতও হবে না। এবারে কেন্দ্রীয় বাজেটে এক নাগাড়ে বর্তমান কেন্দ্রীয় সরকার সাধারণ, মধ্যবিত্ত, গরিব শ্রমজীবী মানুষের উপর যে ভাবে আক্রমণ নামিয়ে এনেছে তা এক কথায় নজির বিহীন। ২০০০-২০০১ সালের কেন্দ্রীয় বাজেটে ৬০০০ কোটি টাকার ভর্তুকি ছাঁটাই করা হয়েছে মূলতঃ খাদ্য এবং সারে। স্যার, এর ভয়ঙ্কর পরিণতি আমরা সবাই জানি। সমস্ত জিনিসপত্রের মূল্য বৃদ্ধি হয়েছে। অস্বাভাবিক কর কেন্দ্রীয় সরকার বৃদ্ধি করেছেন এবং অন্তঃশুল্কেও প্রায় তিন হাজার কোটি টাকার বোঝা চাপিয়ে দিয়েছে। ৩,২৫২ কোটি টাকার অতিরিক্ত বোঝা চেপেছে। কিন্তু বিদেশি প্রভু, বহুজাতিক কোম্পানিদের স্বার্থ রক্ষা করার জন্য বিদেশি পণ্যের উপর থেকে ১,৪২৮ কোটি টাকা ছাড় দেওয়া হয়েছে। এই রকম একটা ভয়ঙ্কর অবস্থা। এবং এর পরিণতিতে একদিকে আমরা দেখছি রাষ্ট্রায়ত্ত্ব সংস্থা, যা আমাদের দেশের সম্পদ, সেই সংস্থাগুলোকে ক্রমশ বে-সরকারিকরণ করে দেওয়া হচ্ছে। রাষ্ট্রায়ত্ত্ব সংস্থাকে ক্রমশ বে-সরকারিকরণ করে দেওয়া হচ্ছে এবং কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত করেছেন যে, রাষ্ট্রায়ত্ত্ব ক্ষেত্রে সরকারের শেয়ার থাকবে সর্বোচ্চ ২৬ পারসেন্ট মাত্র। সমস্ত বে-সরকারি দেশি-বিদেশি মালিকদের হাতে এই রাষ্ট্রায়ত্ত্ব সংস্থার মালিকানা ক্রমান্বয়ে তারা

তুলে দেওয়ার সিদ্ধান্ত করেছে। রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক বে-সরকারিকরণ করে দেওয়া হচ্ছে এবং সরকারি কর্মীদের কেন্দ্রীয় সরকার ব্যাপক হারে ছাঁটাইয়ের পরিকল্পনা করেছেন এবং আরও আঘাত গরিব, মধ্যবিত্ত মানুষের উপর তাঁরা এনেছেন। এগুলো আলোচনা না করলে রাজ্যের বিষয়ে আসা যায় না। আপনারা জানেন পি.এফ.-এ সুদের হার ১২ থেকে ১১ পারসেন্ট করা হয়েছে, অর্থাৎ এক শতাংশ কমিয়ে দেওয়া হয়েছে। কিছুদিন আগে আপনারা জানেন যে, স্বল্প সঞ্চয়ের সুদের হার কমিয়ে দেওয়া হয়েছে এবং যার ফলে আমাদের রাজ্য সরকারকেও অসুবিধার মধ্যে পড়তে হয়েছে। আমরা দেখতে পাচ্ছি যে, এই পটভূমির মধ্যে দাঁড়িয়ে একটা উল্টো রাস্তায়, উল্টো মুখে, বলা যেতে পারে উজানে বাওয়ার মতো আমাদের পশ্চিমবাংলার বর্তমান সরকারের মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট বরাদ্দ পেশ করেছেন। এই পটভূমিকায় দাঁড়িয়ে যেখানে কেন্দ্রীয় সরকার প্রকৃত পক্ষে সাধারণ মানুষের বিরদ্ধে যুদ্ধ ঘোষণা করেছেন, সেখানে এই পটভূমিকাতে আমাদের রাজ্য সরকার এখানে বাজেট পেশ করেছেন। স্যার, মাননীয় বিরোধী দলের সদস্যরা বিশেষ করে মাননীয় বিরোধী দল নেতা অতীশবাবু এবং বিরোধী দলের সদস্য মাননীয় সৌগতবাবু তাঁরা এই রাজ্যের কোন উন্নয়ন দেখতে পান নি এবং পঞ্চায়েতী ব্যবস্থার উপর মাননীয় অতীশবাবুর খুব রাগ। উনি বলেছেন, পঞ্চায়েত ব্যবস্থা করে নাকি মানুষের কোন উন্নতি হয় নি, পশ্চিমবাংলার কোন উন্নতি হয় নি। এটা স্যার, আমরা দেখতে পাচ্ছি যে, বিশেষ করে কৃষির ক্ষেত্রে এখানে উল্লেখ করতে চাই যে, আমাদের সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের কৃষি যোগ্য জমির পরিমাণ খুব অল্প. মাত্র ৩ পারসেন্ট। সেখানে ভূমি সংস্কারের ফলে মোট কৃষি জমির ৭০ পারসেন্ট মালিকানা আমাদের রাজ্যে আমরা ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষকদের হাতে দিতে পেরেছি। এবং এরই পরিণতিতে আমরা দেখতে পাচ্ছি যে, আমাদের রাজ্যে রেকর্ড পরিমাণ কৃষি উৎপাদন হয়েছে। আমাদের রাজ্যে ১৯৯৯-২০০০ সালে আমাদের কৃষির উৎপাদন ১৫৪.২ লক্ষ টন পৌঁছাবে। গতবারে এই কৃষিজ উৎপাদন ছিল ১৪৩.৭ লক্ষ টন। স্যার, এটা কি অগ্রগতির চিত্র নয়? এটাকে ওঁনারা দেখতে পান না। ওঁনাদের আলোচনায় কোথাও এই বিষয়গুলো আসে না। আমাদের রাজ্যে সেচ-সেবিত জমির পরিমাণ বর্তমানে ৬০ পারসেন্ট এবং আগামী আর্থিক বছরে এটা ৬৪ পারসেন্ট হবে এবং নবম যোজনায় শেষে ২০০২ সালে এটা ৬৬ পারসেন্ট হবে। স্যার, এগুলো কি অগ্রগতির চিত্র নয়? এবং সব থেকে যেটা উল্লেখযোগ্য বিশেষ করে গ্রামাঞ্চলে গরিব, মানুষের মধ্যে খাদ্যে ক্যালোরি গ্রহণের যে পরিমাণ সেই পরিমাণ আমাদের রাজ্যে ক্রমশ বাড়ছে। আমরা দেখছি, ১৯৮৩-৮৪ সাল থেকে ১৯৯৩-৯৪ সাল পর্যন্ত এই ১০ বছরের মধ্যে যেখানে সমস্ত রাজ্যগুলোতে গ্রামাঞ্চল গড় মাথাপিছু দৈনিক ক্যালোরি গ্রহণ ২ হাজার ২২১ থেকে কমে গিয়ে ২ হাজার ১৫৩তে এসে পৌঁছেছে সেখানে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে

*এই সময়ে মাথা পিছু দৈনিক ক্যালোরি গ্রহণ শুধু বৃদ্ধি পেয়েছে তাই নয়, স্যার, এটা* সর্বভারতীয় গড়কে পর্যন্ত অতিক্রম করে গেছে এবং পশ্চিমবাংলার ক্ষেত্রে এই বৃদ্ধি হয়েছে স্যার সর্বাধিক দৈনিক ২ হাজার ২৭ ক্যালোরি থেকে দৈনিক ২ হাজার ২২১ ক্যালোরি স্তর পর্যন্ত এবং স্যার মানুষ শুধু খাচ্ছে তাই নয় আজকে যেহেত এই আর্থিক অবস্থায় এই ভূমি-সংস্কার, পঞ্চায়েত ব্যবস্থার বিকেন্দ্রীকরণ সব কিছুর মধ্যে দিয়ে গ্রামীন মানুষের যে ক্রয় ক্ষমতা বৃদ্ধি পাচ্ছে, এই ক্রয় ক্ষমতার বৃদ্ধির ফলে স্যার, আমাদের শিল্প পণ্যের চাহিদা এবং বাজার পশ্চিমবাংলার ক্ষেত্রে উন্নত হয়েছে। এটা আমাদের কোন হিসাব নয়। এটা জাতীয় নমুনা সমীক্ষার যে তথ্য তাঁরা পেশ করেছেন তাতে দেখা যাচ্ছে যে, এখানে প্রতি বছর প্রায় ১১ হাজার কোটি টাকা পশ্চিমবাংলার মানুষ শিল্প পণ্যের জন্য ব্যয় করছেন, গ্রাম বাংলার মানুষ ব্যয় করছেন।

[3-50 — 4-00 p.m.]

. শিল্প পণ্যের চাহিদা প্রতি বছর প্রায় ১০ শতাংশ হারে বৃদ্ধি পাচ্ছে। সামগ্রিক ভাবে এই হচ্ছে আমাদের রাজ্যের কৃষি ও গ্রাম উন্নয়নের চিত্র। শিল্প ক্ষেত্রে আমরা দেখছি, সারা ভারতবর্ষে কেন্দ্রীয় সরকারের জনস্বার্থ বিরোধি এবং বিদেশি বহুজাতিক সংস্থাগুলির স্বার্থ রক্ষাকারী শিল্প নীতি গ্রহণের ফলে—তথাকথিত উদারীকরণ, বিশ্বায়ন, এল.পি.জি. (লিবারালাইজেশন, প্রাইভেটাইজেশন অ্যান্ড গ্লোবালাইজেশন)—আমাদের দেশের সর্বনাশ করছে। এই পরিস্থিতির ওপর দাঁড়িয়েও আমাদের রাজ্য সরকার আমাদের রাজ্যে একটা শিল্প পরিবেশ তৈরি করতে পেরেছে। রুগ্ন এবং বন্ধ কলকারখানাগুলিকে পুনরুজ্জবনের চেষ্টা করে চলেছে। রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির ক্ষেত্রে আমাদের কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গি হচ্ছে—হয় রাষ্ট্রায়ত্ত সংস্থা বন্ধ করে দাও, না হয় তার বে-সরকারিকরণ কর। তাঁরা শুধু রুগ্ন, বন্ধ রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলিই তুলে দিচ্ছেন না; লাভজনক ক্ষেত্রের বেলাতেও এই নীতি গ্রহণ করেছেন। অথচ আমরা জানি আমাদের দেশের রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলি রুগ্ন হওয়ার পেছনে কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত দৃষ্টিভঙ্গি কাজ করেছে। সংস্থাগুলির পরিচালনার ক্ষেত্রে যে ভ্রান্ত নীতি কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছিলেন তার পরিণতিতেই সেগুলি রুগ্ন হয়ে পড়েছে। সংস্থাগুলিকে লাভজনক করার দিকে কখনও লক্ষ্য দেওয়া হয় নি। এখনও রুগ্ন শিল্পগুলিকে পুনরুজ্জীবিত করার দিকে তাদের লক্ষ্য নেই। রুগীর অসুখ করেছে, অতএব রুগীকে গলা টিপে মেরে ফেল। এটাই কেন্দ্রীয় সরকারের নীতি। সেখানে আমাদের রাজ্যের বামফ্রন্ট সরকার তার সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে আমাদের রাজ্য সরকারের অধিগৃহীত সংস্থাগুলি সুচারুভাবে পরিচালনার চেষ্টা করছে এবং তার সুফল আমরা ইতিমধ্যেই পেতে শুরু করেছি। আমাদের রাজ্যে রাজ্য সরকারের অধীনে ২২টি অধিগৃহীত শিল্প সংস্থা রয়েছে। সেগুলির মধ্যে পাঁচটি লাভজনক হয়ে উঠেছে। ১৫টি-তে ক্ষতির

পরিমাণ ১২ শতাংশ কমে গেছে। এটা কি অগ্রগতির চিত্র নয়? আমাদের রাজ্য সরকারের সঙ্গে কেন্দ্রীয় সরকারের এখানেই দৃষ্টিভঙ্গির পার্থক্য। এবং পার্থক্যটা যথাযথ ভাবে এ রাজ্যে ফুটে উঠেছে। অথচ এখানে সৌগত রায় বললেন যে, এ রাজ্যে নাকি শিল্প ক্ষেত্রে কোন উন্নতি হয় নি! অথচ এখানে যে আর্থিক সমীক্ষা দেওয়া হয়েছে তাতে দেখছি—বর্তমানে আমাদের রাজ্যে প্রায় ৭৪টি নতুন শিল্প প্রকল্পের নির্মাণ কাজ চলছে এবং এ ক্ষেত্রে কি পরিমাণ টাকা বিনিয়োগ হচ্ছে, তাও আর্থিক সমীক্ষায় দেওয়া আছে। অথচ এটা দুর্ভাগ্যের যে, আমাদের বিরোধী দলের মাননীয় সদস্যরা এটা দেখতে পাচ্ছেন না। তাঁরা এটাকে অস্বীকার করছেন। আমরা দেখছি এই ৭৪-টা শিল্প প্রকল্পে ১০,১১৭ কোটি ৪৩ লক্ষ টাকা বিনিয়োগ করা হচ্ছে। এই প্রকল্পগুলির নির্মাণ কার্য চলছে। অথচ এটা ওঁরা কখনওই বলবার সময় বলছেন না। স্যার, আমরা দেখছি আমাদের রাজ্যে মাননীয় অর্থমন্ত্রী পরিকল্পনা খাতে ব্যয়-বরাদ্দ বৃদ্ধি করছেন। এ কথা সত্যি যে, পরিকল্পনা খাতে যদি ব্যয় না বাড়ানো যায় তাহলে যে হারে কর্মচারীদের বেতন বৃদ্ধি হয়েছে তাতে নন-প্ল্যান ব্যয় বেশির মধ্যে দিয়ে উন্নয়ন অগ্রগতি ব্যাহত হয়। সেই পরিপ্রেক্ষিতে এবারের বাজেটে পরিকল্পনা খাতে ৩৫ শতাংশ ব্যয় বৃদ্ধির প্রস্তাব করা হয়েছে। এই বাজেটে পরিকল্পনা ব্যয় ৬,১৩৩ কোটি টাকা ধরা হয়েছে। বিগত বছরের ৪,৫২৬ কোটি টাকা থেকে ৩৫ শতাংশ বেশি এ বছর বরাদ্দ ধার্য হয়েছে। আমরা দেখছি এ বিষয়ে বিশেষ করে পূর্ত, পরিবহন প্রভৃতি দপ্তরগুলির ওপর জোর দেওয়া হয়েছে। পূর্ত দপ্তরের পরিকল্পনা ব্যয় ৫৫৪ কোটি টাকা থেকে বেড়ে ৮৭৪ কোটি টাকা হয়েছে। পরিবহন খাতে পরিকল্পনা ব্যয়ের পরিমাণ ৮৭ কোটি টাকা থেকে বাড়িয়ে ২২৬ কোটি টাকা করা হয়েছে। শিক্ষা ক্ষেত্রে পরিকল্পনা ব্যয় ১৬৫ কোটি টাকা থেকে ২১৭ কোটি টাকা করা হয়েছে। পরিকল্পনা খাতের ব্যয় বৃদ্ধির মধ্যে দিয়ে রাজ্য সরকার এ রাজ্যের উন্নয়নের ধারাকে এগিয়ে নিয়ে যাওয়ার চেষ্টা করছে। আরও অনেকগুলো বিষয় এই বাজেটের মধ্যে গুরুত্ব পেয়েছে, কিন্তু আমার সময় শেষ হয়ে আসার জন্য আমি সেসব আর উল্লেখ করছি না। শহরাঞ্চলের অসংগঠিত শ্রমিক-কর্মচারীদের এবং গ্রামাঞ্চলের কৃষি শ্রমিকদের জন্য প্রভিডেন্ট ফান্ডের এক অভিনব উদ্যোগ নেওয়া হচ্ছে। এইজন্য ধন্যবাদ জানাচ্ছি। আজকে এম.এল.এ.-দের নিজ নিজ এলাকার উন্নয়নের জন্য যে নতুন একটা প্রকল্প তৈরি করেছেন সেইজন্য ধন্যবাদ জানাচ্ছি এবং বিরোধিরা যেভাবে তাদের যুক্তিহীন অসার বক্তব্যের মধ্য দিয়ে বাজেটের বিরোধিতা করেছেন, আমি তাঁদের বক্তব্যকে নস্যাৎ করে আবার মাননীয় অর্থমন্ত্রীর বাজেট বরাদ্দকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী পুলক চন্দ্র দাস ঃ** মাননীয় চেয়ারম্যান, বিগত ২২ মার্চ, ২০০০ সালে বাজেট পেশ হল এবং মুখবন্ধ হিসাবে মাননীয় অর্থমন্ত্রী বিবৃতি দিলেন। কিন্তু তাঁর বিবৃতির

আগে দূরদর্শনের কল্যানে তার মহড়া কয়েক দিন ধরে দেখলাম এবং এই মহড়া দেখে ভাবলাম বিশেষ কিছু বাজেটে আসছে যেটা নির্বাচনী বছরে জনমুখী বাজেট হবে। আমরা যেরকম দিল্লির রেল বাজেট দেখলাম সেইরকম এখানে জনমুখী বাজেট আশা করেছিলাম। কিন্তু দেখা গেল তিনি এই সভায় যে বাজেট বক্তৃতা পেশ করলেন সেটা বহ্বাড়ম্বে লঘু ক্রিয়া হল। ঐ একটি কথা আছে, এমটি ভেসেলস সাউন্ড মাচ। কিছুই নেই, খালি ফাঁকা আওয়াজ। সেই ফাঁকা আওয়াজকে ঢাকবার জন্য যত বড় বড় কথা দিয়ে, যত সংখ্যাতত্ত্ব দিয়ে, বাক-চাতুরি দিতে ঢাকবার চেষ্টা করা হয়েছে। বামফ্রন্ট সরকারের যে অপদার্থতা, বামফ্রন্ট সরকারের যে ব্যর্থতা সেই ব্যর্থতাকে ঢাকবার জন্য বড় বড় বাক-চাতুরি দিয়ে বাজেট বক্তৃতা তৈরি হয়েছে। সুতরাং এই বাজেট বক্তৃতা যে পুরোপুর কারচুপি সেটা পরিস্কার বোঝা যাচ্ছে। উনি বাজেট বক্তৃতায় একটি কথা বলেছেন, "বাংলার কর্মসংস্থান প্রকল্প"। বাংলার কর্মসংস্থান প্রকল্পে তিনি বলেছেন, প্রতি বছর একটা কর্মসংস্থান হবে। এই কথা বলে তিনি খুড়োর কল ঝুলিয়ে রাখলেন এই বেকারদের ভাগ্যকে ছিনি-মিনি খেলার জন্য। ঐ সুকুমার রায়ের একটি কবিতা আছে, "খুড়োর কল" ঐ খুড়োর কলের মতো চাকরির সংস্থান করা হবে বলে প্রলোভন দেখিয়েছেন। উনি প্রতি বছর এক-একটি প্রকল্প আনেন, যেমন, আগের বছরে ছিল স্পেশ্যাল রেকগনাইজড স্কিম ফর আন-এমপ্লয়েড। সেই প্রকল্পটি কতদূর কি হল তার হিসাব দেওয়া হয় নি। বাজেট বক্তৃতাতে নেই, বইতেও নেই। এইভাবে প্রতি বছর বেকার ছেলেদের ভাগ্যকে নিয়ে ছিনি-মিনি খেলছেন ধাপ্পা দিয়ে। সেইজন্য আমি তার এই বাজেট বক্তৃতাকে ধীক্কার না জানিয়ে পারছি না।

(ভয়েস ঃ মমতা কি করেছে?)

শ্রীমতি মমতা ব্যানার্জি যা করেছেন সেটা পশ্চিমবাংলার মঙ্গলের জন্য। মমতা ব্যানার্জি যা করেছেন আপনাদের দলের লোকই তাঁর কাজের জন্য তাঁকে বাহবা দিয়েছেন, লজ্জা করে না? পশ্চিমবঙ্গবাসীকে দীর্ঘ ২২ বছর ধরে আপনারা ধাপ্পা দিয়ে আসছেন। যেহেতু তৃণমূল কংগ্রেস বেঙ্গল প্যাকেজের কথা বলেছে সেহেতু অর্থমন্ত্রীও বাংলার কর্মসংস্থান প্রকল্প বলে একটা নতুন কথা বলে দিলেন। এটা যে একটা নতুন ধাপ্পাবাজি সেটা আমরা জানি এবং এটা যে ব্যর্থ হবে সেটাও আমরা জানি, কোন দিনও কিছু করতে পারবেন না। পশ্চিমবাংলায় ৫৬ লক্ষ বেকার আছে। সেই বেকারদের সম্বন্ধে এখানে কিছু লেখা নেই, অথচ বাজেট বইয়ের ১৯ পাতার ৪.১২ প্যারাগ্রাফে বলেছেন ৮ লক্ষ অতিরিক্ত কর্মসংস্থান করবেন। আপনি প্রতি বছরই কর্ম-সংস্থানের কথা বলেন। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, কোথা থেকে করবেন? হাওয়ায় করবেন? কারখানা খুললে তবেই তো কর্মসংস্থান হবে, কাজের প্রকল্প থাকলে তবেই কর্মসংস্থান হবে। আপনি কোথায়

কারখানা খুলেছেন?

[4-00 — 4-10 p.m.]

এই কারখানা খোলার ব্যাপার বা রিভাইভ্যালের ব্যাপারটা আগেও ছিল. এবারেও এই খাতে ১০০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। এটা কিন্তু নতুন নয়। প্রত্যেক বছর রিভাইভ্যালের বাবদ খরচ ধরা থাকে। এ বাবদ ১৯৯৮-৯৯ সালে বরাদ্দ ছিল ৫০ কোটি টাকা এবং বলা হয়েছিল যে পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন পর্যদের মাধ্যমে এই খরচটা করা হবে। ১৯৯৯-২০০০ সালেও ১০০ কোটি টাকা ছিল, এবারেও ১০০ কোটি টাকা এ বাবদ রাখা হয়েছে। কিন্তু এর মধ্যে কত টাকা খরচ হয়েছে, কাদের কাদের এর থেকে অনুদান দেওয়া হয়েছে, কতজনকে দেওয়া হয়েছে, সব টাকা খরচ হয়েছিল কিনা. যদি না হয়ে থাকে তাহলে কত টাকা উদ্বৃত্ত ছিল. কতগুলি কারখানা এর মাধ্যমে খোলা হয়েছিল সেসব কোন কথার উল্লেখ নেই। এর পরিপূর্ণ হিসাব দিতে রাজ্য সরকার পুরোপুরি ব্যর্থ।

Study Report on the plight of Industrial revival in West Bengal.

নন গভর্নমেন্টাল ইনভেস্টিগেশন হয়েছিল এবং গত সেপ্টেম্বর মাসে অর্থমন্ত্রী মহাশয়কে তার রিপোর্টও দেওয়া হয়েছিল কিন্তু তাতে ধুলো জমছে, এ সম্বন্ধে অর্থমন্ত্রী মহাশয় কোন বিবেচনা করেন নি, কোন খবরও রাখেন নি বা তা রাখার প্রয়োজনও বোধ করেন নি। সেটা দেখলে ভাল করতেন। স্যার, এই বামফ্রন্ট এক এক সময় এক এক রকমের শ্লোগান তোলেন। একবার তারা শ্লোগান তুলেছিলেন যে রক্ত দিয়ে বক্রেশ্বর গড়ে তোলা হবে। এখন হলদিয়ার কথা বলছেন। হলদিয়ার মতন ধাপ্পা ও বাজে কথা আর হয় না। অর্থমন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণের ১২ নং পাতায় লিখেছেন, "আরও ৩১টি শিল্প প্রকল্প প্রায় ৭,৮৮৩ কোটি টাকা বিনিয়োগ করে—যার মধ্যে আছে দুটি অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রকল্প, যৌথ উদ্যোগে হলদিয়া পেট্রো রসায়ণ প্রকল্প এবং মিতসু সংস্থার সঙ্গে যৌথ উদ্যোগে পি.টি.এ. রসায়ণ প্রকল্প নির্মাণকার্য সম্পূর্ণ করে বাণিজ্যিক উৎপাদনের একেবারে দোর গোড়ায়"। স্যার, এই হলদিয়া প্রকল্পের কথা আমরা গত কয়েক বছর ধরেই শুনে আসছি কিন্তু আজ পর্যন্ত হলদিয়া চালু হল না। বলা হচ্ছে ভবিষ্যতে হবে। সবই ভবিষ্যত, সবই হবে হবে আর হবে। একটু আগে সরকারি দলের একজন মাননীয় সদস্য বলছিলেন যে বিরোধি দলের সদস্যদের মুখে ছাই দিয়ে হলদিয়া প্রকল্প চালু হয়েছে। আমি সেই সদস্য মহাশয়কে বলব, সেই ছাই আপনাদের মুখে পড়েছে, হলদিয়া চালু হয় নি। কবে এই হলদিয়া প্রকল্প চালু হবে কেউ জানে না। কখনও বলা হচ্ছে এপ্রিল মাসে. কখন বলা হচ্ছে মে মাসে চালু হবে, জানি না আসলে

*কবে হবে। এক্সপেরিমেন্ট্যাল বেসিসে একটা ন্যাপথা ক্রাকার প্ল্যান্ট চালু করেই ওর* বলছেন হলদিয়া চালু হয়ে গেল কিন্তু আসলে কর্মাসিয়াল বেসিসে এখনও চালু হয় নি। হলদিয়াতে যে সব কোম্পানি জায়গা নিয়েছিল তাদের মধ্যে কারা কারা ফিরে গিয়েছে সে হিসাব অর্থমন্ত্রী দেন নি। সেখানে যে সব কোম্পানি জায়গা নিয়েছিল তাদের মধ্যে অনেক কোম্পানি বলছে, আমাদের জায়গার প্রয়োজন নেই, আমাদের টাকা ফেরৎ দাও, আমরা ফিরে যাচ্ছি। হলদিয়াতে মিতসুবিসির কথা বলা হচ্ছে। তাদের কটা প্রকল্প বাস্তবায়িত হবে জানি না। স্যার, সেখানে ডাউনস্ট্রিম যতক্ষণ পর্যন্ত না হচ্ছে ততক্ষণ প্রকৃত কোন কাজ সেখানে হবে না। এই ডাউনস্ট্রিমে কি কি প্রকল্প আছে তার কোন উল্লেখ এখানে নেই। সেজন্য আমি ধীক্কার জানাচ্ছি। এখানে বাজেট বক্তৃতায় যা বলা হয়েছে সেটা একটা ধাপ্পা ছাড়া আর কিছু নয়। আর একটা কথা এই প্রসঙ্গে বলতে চাই সেটা হচ্ছে, পরিবহন সমস্যার ব্যাপারে বলা হয়েছে যে পুরানো বাসগুলি কন্ট্রাক্টে চালাবার জন্য লোকেদের দেওয়া হবে। এটা কিন্তু ঐ মন্ত্রী যারা বসে আছেন, তাদের পুত্ররা মন্ত্রী কাকুদের ধরে পুরো কন্ট্রাক্টা নিয়ে নেবে। হয়ত দেখা যাবে যে মন্ত্রীর ছেলেরা বিশেষ করে চন্দন বসু সব কয়টি কন্ট্রাক্ট নিয়ে নেবেন। যে মন্ত্রী কাকুরা দেবেন না, তারা জানেন যে তাদের ঐ যতীন চক্রবর্তীর মত অবস্থা হবে, বুদ্ধদেব ভট্টাচার্যের মত অবস্থা হবে। গদির লোভে আবার তাদের মাথা নত করে ফিরে আসতে হবে। যেমন আমরা দেখলাম এক সপ্তাহ আগে সি.পি.আই.-য়ের মন্ত্রীদের। এই মন্ত্রী পুত্ররা সমস্ত গ্রহণ করে একচেটিয়া ব্যবসা করবে এবং দেখা যাবে যে পুরানো বাসগুলি দেবার নাম করে নুতন বাসও চলে যাবে। সর্বশেষে আমি শিক্ষার ব্যাপারে একথা বলতে চাই যে, এখানে বলা হয়েছে যে ইঞ্জিনিয়ারিং কলেজ খোলা হবে, গ্রামে কলেজ খোলা হবে, স্কুল-কলেজ করা হবে। এই প্রসঙ্গে একটি বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় স্টেট আয়ুর্বেদিক মেডিক্যাল হাসপাতাল যেটা আছে সেটাও মুমূর্ষ হয়ে আছে। তার অ্যাফিলিয়েশন বন্ধ হবার মুখে। সেই কারণে অনেক ছেলের ভবিষ্যত অনিশ্চিত হয়ে দাঁড়িয়েছে। কাজেই এই সমস্ত প্রকল্পের কথা বলে মিথ্যা ভাষণ দেওয়া হয়েছে, সত্যের অপলাপ করা হয়েছে। সেজন্য আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ওয়েস্ট বেঙ্গল স্কুল সার্ভিস কমিশনে পরীক্ষা দেবার জন্য অনেক ছাত্র-ছাত্রীরা দরখাস্ত করেছিল। কিন্তু তারা কোন অ্যাডমিট কার্ড পায় নি। তারা অ্যাডমিট কার্ড না পাবার জন্য আজকে বিধানসভায় এসেছে এবং তাদের মধ্যে থেকে কয়েক জন আমার সঙ্গে দেখা করে একটা দরখাস্ত দিয়ে গেছেন। স্যার, আগামী ২৬ তারিখে তাদের পরীক্ষা হবে। কিন্তু প্রায় ১৭ হাজার ছাত্র-ছাত্রী এখনও কোন অ্যাডমিট

*কার্ড পান নি। গত ২১ তারিখে তারা যখন অ্যাডমিট কার্ড নেবার জন্য প্রিন্স আনোয়ার* শা রোডে কমিশনের অফিসে গিয়েছিল, সেখানে পুলিশ তাদের উপরে লাঠি চার্জ করে সকলকে তাড়িয়ে দেয়। আমি আপনার কাছে এটা জমা দিচ্ছি। ২৬ তারিখে তারা যাতে পরীক্ষা দিতে পারে এবং তার আগে যাতে অ্যাডমিট কার্ড পায় তার জন্য সমস্ত রকম ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী তপন হোড়** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ২০০০ এবং ২০০১ সালের জন্য যে বাজেট বরাদ্দ পেশ করেছেন, আমি তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। কিন্তু তার আগে যে কথা বিরোধি দলের নেতা, অতীশদা এখানে বলছেন যে, ঐ ২৬ তারিখে পরীক্ষার ব্যাপারে তারা এখনও অ্যাডমিট কার্ড পায় নি, সেই ব্যাপারে সরকার পক্ষ থেকে এবং ঐ কর্তৃপক্ষ-এর পক্ষ থেকে পরিস্কার বলা হয়েছে যে, যারা অ্যাডমিট কার্ড পান নি তারা ওখান থেকে সংগ্রহ করে নেবেন। এই ব্যাপারে সমস্ত অ্যারেঞ্জমেন্ট ওখানে করা আছে। কাজেই একটা বিতর্কের অবতারনা করে গোটা জিনিসটাকে অন্য দিকে নিয়ে যাবার এই যে প্রবণতা, তাকে আমি ধিক্কার জানাচ্ছি। স্যার, এই বাজেট বক্তৃতায় বিরোধি পক্ষের সদস্য যারা বলেছেন, বিরোধি নেতা অতীশদা, সৌগতবাবু, পুলকবাবু যা বলেছেন, আমি তা মনোযোগ সহকারে শুনেছি এবং শুনে আমার মনে হয়েছে যে কোন কিছু নেই, যা বলতে চেয়েছেন সব অশ্বডিম। আপনি দেখবেন যে, সমস্ত কথার মধ্যে একটা কন্ট্রাডিকশন থেকে গেছে এবং নিজেরা স্ববিরোধিতায় ভুগছেন।

তারা এক সময় বলেছেন, যেমন শ্রী সৌগত রায় এক সময় বলেছেন যে, পশ্চিমবঙ্গে বিদ্যুত সারপ্লাস, অথচ আমরা বিধানসভায় দেখছি, তারা তার সমালোচনা করছেন। কিন্তু পশ্চিমবঙ্গে বিদ্যুত যে সারপ্লাস হচ্ছে সেটা তারা স্বীকার করতে বাধ্য হয়েছেন। কাজেই আপনারা কন্ট্রাডিক্ট করছেন। একটা জিনিস ভাবতে হবে, সেটা বিকল্প অর্থনীতি। মনে রাখতে হবে, একটা ক্যাপিটালিস্ট কাঠামোর মধ্যে আমরা রয়েছি, সোস্যালিস্ট ইকোনোমির মধ্যে নয়। কাজেই একটা ক্যাপিটালস্ট ইকোনোমির মধ্যে থেকে মানুষকে কতটা রিলিফ দেওয়া যেতে পারে তারই একটা দিক মাননীয় অর্থমন্ত্রী স্মরণ করিয়ে দিয়েছেন। এ ব্যাপারে বিতর্কের অবকাশ নেই। মাননীয় অর্থমন্ত্রীর ভাষণের ১৯ পাতায় ৪.২ কলমে বলা আছে যে, রাজ্যে মোট উৎপাদন বৃদ্ধির হার থেকেছে ৭ শতাংশের কিছু বেশি। এই অবস্থায় তিনি প্রস্তাব রেখেছেন যে, আগামী আর্থিক বছরে ২০০০-২০০১ সালে এই রাজ্যে এমন ব্যবস্থা রাখা আছে যাতে উৎপাদন ৮ শতাংশ হারে বৃদ্ধি পায়। এই ৮ শতাংশ বৃদ্ধি পাবে কি করে? সাধারণ মানুষ যদি যুক্ত না হয় তাহলে উৎপাদন বৃদ্ধির

প্রশ্ন থাকতে পারে না। এখানে অতীশবাবু এবং সৌগতবাবু রাজ্যে প্রতি বছর ৯ থেকে ১০ হাজার সরকারি চাকরি হচ্ছে একথা বলেছেন। আমাদের সরকারি কর্মচারী, শিক্ষক-অশিক্ষক, সব মিলিয়ে ৯.৫ লক্ষ চাকুরে রয়েছেন। কাজেই প্রতি বছর ৯ থেকে ১২ হাজারের বেশি সরকারি চাকরি তো হবে না। এর বাইরে ভূমি-সংস্কারের মধ্যে দিয়ে, ক্ষুদ্র শিল্পের মধ্যে দিয়ে কর্মসংস্থান হতে পারে। এটা তো আপনাদের মাথায় যাবে না। ৭ থেকে ৮ শতাংশ উৎপাদন বৃদ্ধির যে প্রস্তাব, সেখানেই তো বিকল্প কর্মসংস্থানের প্রস্তাব রাখা হয়েছে এবং বিগত বছরগুলিতে সেটা প্রমাণিতও হয়েছে। আর চাকরি বলতে শুধুমাত্র সরকারি চাকরিই যদি আপনারা ধরে থাকেন তাহলে আমি বলব, আপনারা মুর্খের স্বর্গে বাস করছেন। আর কন্ট্রাডিক্ট করছেন কোথায়? আপনারা ভাবুন তো, সংগঠিত ক্ষেত্রে আপনাদের আমলে নরসীমা রাও এবং মনমোহন সিং-এর যুগলবন্দীর কথা! আমজাদ আলি-রবিশঙ্করের যুগলবন্দী আমরা শুনেছি, কিন্তু তাদের যুগলবন্দীতে আমরা কি দেখলাম—গ্যাট চুক্তি হয়েছিল। কিন্তু তার ফল কি হয়েছে? আমরা সবাইকে সতর্ক করে দিয়ে বলেছিলাম যে, এরফলে আমাদের কৃষি, ঔষধ শিল্প, ক্ষুদ্র শিল্প—সবক্ষেত্রে ক্ষতি হয়ে যাবে, সমস্ত পরিসেবার ক্ষেত্রে ক্ষতি হয়ে যাবে, কর্মসংস্থানের ক্ষেত্রে ক্ষতি হয়ে যাবে এবং ভুবনীকরণের ফলে রাষ্ট্রায়ত্ব সংস্থাগুলোকে ওরা বেঁচে দেবেন। যারা উদার অর্থনীতির কথা বলেন, যারা বিদেশিদের কাছে গোটা দেশের দরজা খুলে রেখে দিয়েছেন, তাঁরা আজকে বলবেন চাকুরি-বাকুরির কথা, কর্মসংস্থানের কথা? তাঁদের কাছে শুনতে হবে এই সব কথা? আজকে সংগঠিত শ্রমিক যারা আছেন তাঁদের চাকুরি আজকে নিশ্চিত নয়। তাদের বিদায় নিতে হচ্ছে, গোল্ডেন হ্যান্ডসেক নিতে হচ্ছে। সব চেয়ে দুঃখের কথা হল গোল্ডেন হ্যান্ডসেকও আজকাল হচ্ছে না, পত্রপাট বিদায় নিতে হচ্ছে। রাষ্ট্রায়ত্ব শিল্পে এই জিনিস ঘটছে। আজকে দুর্গাপুরে এম.এ.এম.সি.-তে কি হচ্ছে যে কারখানা আমাদের গর্বের ছিল? আজকে ই.সি.এল.-এ কি হচ্ছে, ইস্টার্ন কোল্ডফিল্ডে কি হচ্ছে? আজকে এই সমস্ত কারখানার হাল কোথায় নিয়ে গেছেন? ই.সি.এল. যেখানে ৬৪ হাজার শ্রমিক কাজ করে, বর্ধমান, বীরভূমের সমস্ত শ্রমিক সেখানে কাজ করে, তারা আজকে বেকার হয়ে যাচ্ছে। কেন হচ্ছে? এইগুলি আপনাদের অর্থনীতির জন্যই হচ্ছে। সংগঠিত শ্রমিক আজকে বেকার হয়ে যাচ্ছে। তাহলে অসংগঠিত শিল্পের শ্রমিকদের কথা ভাবুন। এই বিধানসভায় দাঁড়িয়ে বারে বারে বলেছি সমস্ত স্তরের শ্রমিকদের কথা। আজকে বিড়ি শ্রমিক, রাইস মিল শ্রমিক দোকানের কর্মচারী রিক্সা প্যাডেলার এইরকম অসংখ্য মানুষ আছে, প্রায় দেড় কোটি অসংগঠিত শ্রমিক আছে পশ্চিমবাংলায়। তাদের জন্য নূন্যতম মজুরি আইন আপনারা করেন নি। আপনারা আবার কর্মসংস্থানের কথা বলছেন? মাননীয় অর্থমন্ত্রী তাঁদের জন্য চিন্তা করছেন, উৎপাদনশীলতা বাড়াবার চেষ্টা করছেন। ভূমি সংস্কারকে সামনে রেখে বিশেষ অর্থনৈতিক দৃষ্টিকোণ থেকে চলবার চেষ্টা

করছেন, অর্থমন্ত্রী নেতৃত্ব দিচ্ছেন সেখানে আপনারা বলছেন কর্মসংস্থানের কথা, বিকল্প অর্থনীতির বিরুদ্ধে কথা বলছেন? এই কথা বলার কোনওরকম যোগ্যতা আপনাদের নেই, কোন রকম অধিকার আপনাদের নেই। আপনারা দেখেছেন কি বাজেট কেন্দ্রীয় সরকার করেছে। এই বাজেট মনে করবেন না যে অশুভ শক্তি বি.জে.পি. তৃণমূল করেছেন. আপনাদের সেই যুগলবন্দী থেকে শুরু হয়েছে, আপনাদের আমল থেকে শুর হয়েছে। আজকে বর্বর সরকারের যিনি দায়িত্বে আছেন, অটলবিহারী বাজপেয়ী মার্কিন যুক্তরাষ্ট্রের প্রেসিডেন্টের পায়ের তলায় গিয়ে পড়েছেন। বাজেটের আগে আমরা কি দেখেছি? সংসদকে উপেক্ষা করা হচ্ছে। সংসদ গঠিত হতে যাচ্ছে, ভোটের দিন নয় যে দিন কাউন্টিং হবে সেই দিন পেট্রোল ডিজেলের দাম ৪০ পারসেন্ট বাড়িয়ে দেওয়া হল। এতে কার ক্ষতি হল? দীপকবাবুর দিদির দল এবং তাঁদের মহাপুরুষরা কি করেছেন? তিনি কি জানেন না দেশটাকে কোথায় নিয়ে যাচ্ছে। রেল বাজেট করেছেন, আপনারা একেবারে আত্মহারা হয়ে গেছেন, নাচতে শুরু করে দিয়েছিলেন। এখন সেই নাচ বন্ধ হয়ে গেছে, নর্তন-কুর্তন একেবারে বন্ধ হয়ে গেছে বাজেট দেখে। দেখতে লজ্জা লাগে, ক্লিন্টন সাহেব উভয় সভায় বক্তব্য রাখছেন, বক্তব্য রাখার পর উনি যখন ওয়েলে নেমে আসেন—লজ্জার ব্যাপার, ভারতবর্ষকে কোথায় নিয়ে গেছে—জনৈক এম.পি. সিটের উপর দাঁড়িয়ে ক্লিন্টনের সঙ্গে হ্যান্ডসেক করার জন্য এগিয়ে যাচ্ছেন। লজ্জা করে না আপনাদের? আজকে আপনারা বাইরে বেরিয়ে এসে গ্যাসের দাম বাড়ার বিরুদ্ধে বলবেন, পেট্রোল ডিজেলের দাম বাড়ার বিরুদ্ধে বলবেন, আজকে এই কথা কেউ শুনবে নাকি? আজকে এই তৃণমূল কংগ্রেস ক্ষমতার লোভে ওখানে গেছে। আজকে যদি দেখতাম পেট্রোল ডিজেলের দাম বাড়ার জন্য দিদি পদত্যাগ করেছেন সাধারণ মানুষের স্বার্থে তাহলে বুঝতাম উনি মূল্যবোধের রাজনীতি করছেন। আজকে এই কথা শুনতে হবে আপনাদের। আপনাদের ওই বাজেটকে কাউন্টার করে—মানুষ যখন হতাশাগ্রস্ত, সেই হতাশা মোচনের জন্য আমাদের অর্থমন্ত্রী ৫৫০টি পণ্য সামগ্রীর উপর থেকে সারচার্জ এবং অতিরিক্ত সারচার্জ রেহাই করে দিয়েছেন।

[4-20 — 4-30 p.m.]

রেহাই করে দিয়েছেন শুধু তাই নয়, প্রায় একশোটির বেশ পণ্য সামগ্রী যা আছে, ১২-১৫ শতাংশ যেখানে সারচার্জ ছিল, কর ছিল তা ৪ শতাংশে নামিয়ে দিয়েছেন। প্রায় হাজার রকমের পণ্য সামগ্রী থেকে তিনি রেহাই দিয়েছেন। আলু চাষীদের সম্বন্ধে যে কথা বলছেন, একথা কি সাজে আপনাদের? কেন্দ্রীয় সরকার আজকে একটা কথা বলেছেন—সৌগতবাবু এখানে রেভেনিউ এক্সপেন্ডিচার আর ক্যাপিটাল এক্সপেন্ডিচারের গল্প শুনিয়ে গেলেন। নধরকে দেখতে ভাল লাগে, কিন্তু তাকে কেটে ফেলতে হয়।

*ক্যাপিট্যাল এক্সপেন্ডিচার বাড়বে কি করে? এটা সম্পূর্ণ আপনাদের অসহযোগিতা। এট আপনারা রাখেন নি। সেন্ট্রাল গভর্নমেন্ট যখন ডি.এ. ঘোষণা করলেন, আমাদের রাজ্যের* অর্থমন্ত্রী এবং বিভিন্ন রাজ্যের মুখ্যমন্ত্রীরা যখন কথা বলছিলেন, তখন কি আপনারা বলেছিলেন যে এটাতে স্বীকৃতি দিতে হবে? ওদের ডি.এ. ঘোষণার ফলে যে চাপ এসে গেল, অন্য রাজ্য ৫০ পারসেন্ট টাকা পাচ্ছে, আমরা বললাম, আমরা লোন নেব, আপনারা কোন কথা বলেছিলেন? আজ পর্যন্ত আপনারা কোন কথা বলেন নি। কেন্দ্রীয় সরকার দিয়েছে? আমাদের মাননীয় অর্থমন্ত্রী দিয়েছেন। আপনারা কোন কথা কখনও বলেন নি যে, ডি.এ.-র টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আসুক। কাজেই, এখানে রেভেনিউ এক্সপেন্ডিচার, ক্যাপিট্যাল এক্সপেন্ডিচার এই সমস্ত গালভরা কথা যা বলে গেলেন, এ তো স্ববিরোধিতা। এতো কন্ট্রাডিকটরি আচরণ। এরজন্য অন্তত বাংলার মানুষ আপনাদের ক্ষমা করবে না। আমরা দু'হাজার এক সালের জন্য প্রস্তুত। অতীতে বাংলার মানুষ যেমন আপনাদের ছুঁড়ে ফেলে দিয়েছে তেমনি আবার তারা ছুঁড়ে ফেলে দেবে। আপনাদের এই যে বাজেটের ওপরে বক্তৃতা, যে বিরোধিতা, এই বিরোধিতা শুধু বিরোধিতার জন্যই বিরোধিতা। অ্যাসেমব্লিটা হচ্ছে অপোজিশন পার্টির, তাঁরাই প্রধান ভূমিকা নেবেন। তাঁরা কি করবেন, না সরকার একটা নীতির ওপরে দাঁড়িয়ে বিভিন্ন যে প্রোগ্রাম নেন, সেগুলো ঠিকঠাক চলছে কিনা তার ওপরে বলবেন, ভুল হলে তা তুলে ধরবেন। গণতান্ত্রিক ব্যবস্থাপনায় এ দায়িত্ব বিরোধি দলের। সেই দায়িত্ব কি আপনারা একবারও পালন করেছেন? কখনও করেন নি। দিল্লিতে যখন আমাদের রাজ্যের এম.পি.-দের নিয়ে যাওয়া হয় বিভিন্ন দাবি-দাওয়ার কথা বলতে তখন আপনারা পার্টিসিপেট করেন না, আপনারা আসেন না, কোন কথা বলেন না। গঙ্গা-পদ্মার ভাঙ্গনের কথা কখনও বলেছেন, কটা আন্দোলন করেছেন? মানুষের কাছে আপনারা কি জবাব দেবেন? পশ্চিমবাংলার অবস্থান এমনই যে, এর একদিকে হিমালয়, একদিকে বিহারের মালভূমি অঞ্চল, একদিকে ভূটান। তাদের সমস্ত জল আমাদের বুকের ওপর দিয়ে যায়। আপনারা দেখেছেন, দি দেন তমলুক, যেখান দিয়ে হিউয়েন সাঙ আসতেন, আজকে তার অস্তিত্ব নেই। এখানে হাওড়ার বিধায়করা আছেন, সরস্বতী নদী যেটা ৭৭ কি.মি. দীর্ঘ, যেটা বাংলার একটা ঐতিহ্য, সেই সরস্বতী নদী আজকে অতলে চলে গেছে। আজকে আদি সপ্তগ্রাম এক সময়ে বড় বন্দর ছিল। গৌড় এক সময়ে বাংলার রাজধানী ছিল। নানা কারণে প্রাকৃতিক বিপর্যয়ের ফলে আজকে সেগুলো অবলুপ্ত। প্রাকৃতিক বন্যার কারণে ঘটেছিল। সেই সময়ে একটা সময় ছিল, আজকেও আমরা অন্তত কাউন্টার করে যাবার চেষ্টা করছি। আমরা প্রকৃতির সঙ্গে বিরোধিতা না করে তার সঙ্গে হাত মিলিয়ে এগিয়ে যেতে চাই। সেই জায়গায় দাঁড়িয়ে আমরা বিন্দুমাত্র সাহায্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাচ্ছি না। এই প্রসঙ্গে মাননীয় অর্থমন্ত্রীকে কতগুলো কথা বলতে চাই। রুর‍্যাল

ইলেক্ট্রিফিকেশন সম্পর্কে ক্যাটিগরিক্যালি বলতে চাই যে, রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন এর ক্ষেত্রে আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে খুব জোরদার প্রয়াস চালাচ্ছে। কিন্তু এই রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের ক্ষেত্রে একটা টাইম বাউন্ড প্রোগ্রাম না করলে রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন উন্নতি করা যাবে না। রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের মাধ্যমে কর্মসংস্থানকে এগিয়ে নিয়ে যেতে হবে। তার সঙ্গে সঙ্গে আমি আরেকটা কথা বলতে চাই সেটা হচ্ছে যে, প্রত্যেকটি ডিপার্টমেন্টের মধ্যে কো-অর্ডিনেশনের ভীষণ দরকার। তিস্তা প্রজেক্টের স্ট্যান্ডিং কমিটির চেয়ারম্যান হিসাবে আমি দেখেছি যে, তিস্তার ব্যাপারে ল্যান্ড রিফোমর্স ডিপার্টমেন্ট, পঞ্চায়েত দপ্তর এবং ইরিগেশন দপ্তরের মধ্যে আরও কো-অর্ডিনেশনের দরকার, যাতে করে আরও বেশি করে ওদের মধ্যে সমন্বয় ঘটানো যায় তার চেষ্টা করতে হবে। এই তিস্তার মতো বড় প্রজেক্ট আমরা শত্রুর মুখে ছাই দিয়ে তৈরি করব যেমন হলদিয়ার মতো বড় প্রজেক্ট শত্রুর মুখে ছাই দিয়ে তৈরি হয়েছে এবং বক্রেশ্বরও তৈরি হয়েছে। তেমনি তিস্তাও বাস্তবায়িত হবে। এবং এটা করতে গেলে যেটা দরকার সেটা আমরা করব। এই প্রসঙ্গে আরকেটি কথা বলতে চাই যে, এই ব্যাপারে বিরোধি নেতাও বলেছেন যে, এম.এল.এ. কোটায় যে ১৫ লক্ষ টাকা ধরা হয়েছে ওই টাকা আরও বাড়ান দরকার, আমি সেই একই কথা বলছি। আরও কিছু বাড়ান দরকার, এই বিষয়টা বিবেচনা করবেন। আমার কেন্দ্র মিউনিসিপ্যালিটি অঞ্চল, সেখানে ওই টাকাতে সেইরকম কাজের উন্নতি করা যাবে না। সুতরাং এই বিষয়টা একটু বিবেচনা করবেন এইকথা বলে বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** শ্রী পুলকচন্দ্র দাস যে "বাবা" শব্দটি বলেছেন, ওটা বাদ যাবে।

**শ্রী চিত্তরঞ্জন দাসঠাকুর ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থাপিত করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। স্যার, আপনি নিশ্চয় একমত হবেন যে, যে কোন সমাজ কল্যাণকর রাষ্ট্রের প্রথম কাজ হচ্ছে জনকল্যাণ করা এবং সেই নিরীখে এই সামগ্রিক ব্যয় বরাদ্দ বিবেচনা করা উচিত। আমাদের এই বাজেট সম্পর্কে আলোচনা করার আগেই ইতিমধ্যে দিল্লির সরকারের একটা ব্যয় বরাদ্দের হিসাব-নিকাশ আমাদের হাতে এসে পৌঁছেছে। তাতে যদিও স্বদেশি আনার কথা বলেছেন কিন্তু স্বদেশি আনার মুখোশ পড়ে বিদেশিদের কাছে আত্মসমপর্ণ করেছেন। তার ফলে আমদানী শুল্ক হ্রাস করেছেন এবং দেশিয় পণ্যের উপরে একটার পর একটার দাম বাড়ানো হচ্ছে। স্বল্প সঞ্চয় এবং প্রভিডেন্ড ফান্ডের উপরে সুদের হার কমানো হয়েছে। এর ফলে কৃষি শ্রমিক, মেহনতি মানুষ, মধ্যবিত্ত মানুষদের সর্বনাশ হচ্ছে। ফলে চলতি যেসব শিল্প রয়েছে সেগুলো ধ্বংসের পথে চলেছে এবং নতুন শিল্প গড়া সম্ভব হবে

না। এর ফলে বেকারী ভীষণ ভাবে বেড়ে যাবে এবং ভারতবর্ষকে একটা অনিশ্চয় অবস্থার দিকে ঠেলে দিচ্ছে। এই প্রেক্ষাপটে বিষয়টা ভাবতে হবে। সেই পরিপ্রেক্ষিতে আমাদের মাননীয় অর্থমন্ত্রী তার সীমিত ক্ষমতার মধ্যে যতটা সম্ভব কাজ করার চেষ্টা করেছেন। এবং সেখানে তিনি কেবলমাত্র বিদেশি পণ্যের বাজার যাতে বাড়তে না পারে এবং ভারতীয় জিনিস যাতে বেশি করে তৈরি হয় সেইদিকে নজর রেখেছেন। এবং সমাজের সমস্ত স্তরের মানুষকে এই কাজের মধ্যে যুক্ত করতে চেয়েছেন। মাননীয় অর্থমন্ত্রী একটা বিকল্প অর্থনীতির কথা তুলে ধরার চেষ্টা করেছেন। সেখানে বিরোধী দলের সদস্য বারেবারে বললেন যে অসীমবাবুর এই বাজেট বিবৃতিতে পুনরাবৃত্তি ছাড়া আর কিছু নেই। এবং সেখানে যে তিনি বিকেন্দ্রীকরণ, দায়বদ্ধতা, উদার অর্থনীতি এইসব কথাগুলো বলেছেন—সেই কথাগুলো তো সত্য, এই কথাগুলো তো চিরকালই বলতে হবে।

[4-30 — 4-40 p.m.]

কারণ আমরা তো জানি চোরে না শোনে ধর্ম্মের কাহিনী। চোরেদের সেই ধর্ম্মের কাহিনী যদি শোনাতে হয় তাহলে বার বার একই কথা উচ্চারণ করতে হবে। আমরাও সেই কথা অবশ্যই বলব। আমাদের মাননীয় বিরোধী দলের সদস্যরা কিছু কথা বলেছেন, যার মধ্যে দিয়ে তারা প্রমাণ করার চেষ্টা করেছেন, বিগত দিনে বামফ্রন্টের ২৩ বছরের রাজত্বে আমাদের রাজ্যে কোন অগ্রগতি ঘটে নি। আপনারা কৃষির কথা বলেছেন, আপনারা তো এটা স্বীকার করবেন অন্য রাজ্যে যত লোককে জমি দিতে পেরেছে, কেরালা এবং ত্রিপুরা ছাড়া, তার তুলনায় এমনটা আর কোথাও হয় ন। আমাদের রাজ্যে উৎপাদন এর যে বিকাশ ঘটেছে, সারা ভারতবর্ষে গড় উৎপাদন যেখানে ২.৫ আমাদের এখানে ৪.৫ এটা কি স্বীকার করবেন না? ১৯৭৭-৭৮ সালে যখন আপনারা ক্ষমতায় ছিলেন তখন সেচের বিকাশ বা উন্নতি কতটা ছিল, ৩১ শতাংশ জমিতে সেচ দিতে পেরেছিলেন, আজকে সেখানে ক্ষুদ্র সেচে, বৃহৎ সেচে আমরা পশ্চিমবাংলায় কৃষি জমিগুলির মধ্যে ৬০ শতাংশ জমিকে সেচের আওতায় আনতে পেরেছি। এটা কি কৃষির অগ্রগতির চালচিত্র নয়? অন্য রাজ্যে যেখানে হেক্টর প্রতি ৮২ কে.জি. জমিতে সার ব্যবহার হয়, সেখানে আমাদের রাজ্যে কৃষকরা হেক্টর প্রতি ১১৭ কে.জি. সার ব্যবহার করে। এটা কি সমৃদ্ধির লক্ষণ নয়? এর ফলে পশ্চিমবাংলার কৃষি ক্ষেত্রের ব্যাপক উন্নতি সাধন হয়েছে। আমরা চাই আপনাদের মমতাদি হোক, কিংবা কোন দাদা দিদি হোক তাদের নেতৃত্বয় ভুখা মানুষদের নিয়ে রাইটার্স বিল্ডিং ঘেরাও করুন। তাহলে বুঝব কৃষি ক্ষেত্রে উন্নতি হয় নি। আমি সবিনয়ে অনুরোধ করব ভবিষ্যতে এই জিনিস করে দেখাবার চেষ্টা করবেন। সৌগতবাবু বলেছেন, আমরা মহারাষ্ট্র থেকে পিছিয়ে যাচ্ছি, আমরা অন্য রাজ্য

থেকে শিল্পের দিক থেকে কেন পিছিয়ে যাচ্ছি—তার কারণ কি? বামফ্রন্ট যখন ক্ষমতায় এল, তখন থেকে আমাদের সঙ্গে বৈমাতৃসুলভ আচরণ করা হল। লাইসেন্স প্রথা তুলে দেবার জন্য আমরা বলেছিলাম, আমরা হন্যে হয়ে ঘুরেছি কিন্তু হলদিয়া পেট্রো কেমিক্যালস এর লাইসেন্স পাই নি। যদি আমাদের লাইসেন্স প্রথা তুলে দেওয়া হত, যদি রাজ্যগুলির প্রতি সমান বিচার করা হোত তাহলে দেখা যাবে পশ্চিমবাংলা এগিয়ে যেত। আমরা মাশুল সমীকরণ নীতির কথা বলেছিলাম সেটাও বিচার করা হয় নি। আমাদের স্বদিচ্ছা, আন্তরিকতা আছে, কিন্তু শিল্পের পরিকাঠামো গড়ে তোলার জন্য শিল্পের সহায়তার জন্য আমাদের সরকারের যে সুযোগগুলি পাওয়া দরকার ছিল, সেখানে আমাদের যে সীমাবদ্ধতা, সহায় সম্বল অবস্থা তাকে মূলধন করে আমরা কিছুটা এগুবার চেষ্টা করছি। আমরা যেটুকু পিছিয়ে গিয়েছি, সেটাকে মেক আপ দেবার চেষ্টা করছি। সারা ভারতবর্ষে শিক্ষাকে বড় লোকের শিক্ষা করার প্রচেষ্টা হচ্ছে, মেডিক্যাল কলেজের শিক্ষা বলুন, ইঞ্জিনিয়ারিং কলেজের শিক্ষা বলুন, তার জন্য ক্যাপিটেশন ফিজ দিতে হয়। আমাদের পশ্চিমবাংলায় সাধারণ মানুষের জন্য সেটা নেই, আমাদের এখানে জয়েন্ট এন্ট্রাস দিয়ে নামমাত্র পয়সায় শিক্ষা দেওয়া হয়। যে শিক্ষা কেন্দ্রীয় সরকার দেবেন বলে ভেবেছিলেন সেটা তারা করেন নি। আমরা চেষ্টা করছি সাধারণ মানুষের কাছে শিক্ষাকে পৌছে দিতে। কেন্দ্রীয় উদ্যোগে যে পরিমাণ বিদ্যালয় গড়ে তোলা দরকার, শিশু শিক্ষা কেন্দ্র গড়ে তোলা দরকার, যাতে শিক্ষা চাহিদা মেটান যায়, সেটার জন্য আমরা চেষ্টা করছি। যেটার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের নেওয়া উচিত ছিল তারা তা করেন নি। শিক্ষা ক্ষেত্রে যে ব্যয় বৃদ্ধি করার দরকার ছিল তা তারা করেন নি। যদি করতেন তাহলে আমরা শিক্ষাক্ষেত্রে বিপুল অগ্রগতির দিকে যেতে পারতাম। আমাদের সীমাবদ্ধতা আছে তা সত্ত্বেও আমরা চেষ্টা করছি আমাদের রাজ্যের মানুষকে কি ভাবে বাঁচান যায়। একটা পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে থেকে ইচ্ছা করলেও আমরা আমাদের রাজ্যের মানুষকে ঠিকভাবে বাঁচাতে পারব না, একটা ঘরের যদি ঢোঙ উড়ে যায় তাহলে সার্বিক ভাবে পড়চালা কি বাঁচান যায়? আমরা রিলিফ দেবার চেষ্টা করছি। কিন্তু যে ক্ষত সৃষ্টি হয়েছে তাকে আমরা কিভাবে রুখব। আমরা বৃদ্ধ, বিধবা, শিশুদের ভাতা দিয়ে তাদের বাঁচাবার চেষ্টা করছি, উন্নতির চেষ্টা করছি, রাস্তার উন্নয়নের চেষ্টা করছি, দরিদ্র শিশুদের শিক্ষা দেবার চেষ্টা করছি। সুতরাং এটা নিশ্চয় তার বিবেচনার মধ্যে আসা উচিত।

স্যার, এইসব কথা সত্ত্বেও আমি সবিনয়ে বলব, আমাদের যে আন্তরিকতা, আমাদের যে প্রয়াস, সেটাকে বাস্তবিক করবে যারা সেই প্রশাসনে যদি গতিশীলতা না থাকে, যতই আমরা সুন্দর চিন্তা-ভাবনা করি না কেন, তার সুফল কিন্তু সাধারণ মানুষেরা পাবে না। আমরা লক্ষ্য করেছিলাম গত বছরের বাজেট বক্তৃতায় আপনি বলেছিলেন—দায়বদ্ধতার কথা, তিরস্কার—পুরস্কারের কথা। আমরা কর্মচারীদের স্বার্থ দেখছি, তাদের ভাতা দিচ্ছি,

আমরা তাদের আরও সুযোগ-সুবিধা দেবার চেষ্টা করছি। কিন্তু তারা কিছু ভাবছেন না, ভাবছেন না বলেই— যথা পূর্বং তথা পরং। সেই ট্রাডিশন সমানে চলছে, প্রশাসনে গতিশীলতা নেই, প্রশাসনে সেই স্থবিরতা এখনও আছে। যতই আমরা জনপ্রিয় বাজেট করি না কেন, সর্বোপরি যে জায়গাটা আমাদের দেখা দরকার সেই প্রশাসনের স্থবিরতার বিরুদ্ধে, প্রশাসনের গতিশীলতা আনার চেষ্টা আমাদের করতে হবে। আমি সবিনয়ে বলব, ষোলো লক্ষ বর্গাদার চাষীর তালিকা আমরা করেছি, জমির মালিকানা বিকেন্দ্রীকরণ করেছি, কিন্তু আমাদের সরকারের একটা নির্দিষ্ট দৃষ্টিভঙ্গি থাকার দরকার ছিল। আমরা যদি এইসব জমির মালিকদের নিয়ে ল্যান্ড কর্পোরেশন গঠন করতে পারতাম তাহলে ভাল হত। রেফ্রিজারেটরের উপরে কর চাপিয়ে, মদের উপরে কর চাপিয়ে, যদি আমরা সেই টাকা দিয়ে ল্যান্ড কর্পোরেশন গঠন করতে পারতাম, বর্গা চাষীদের জমির মালিকানা দিতে পারতাম তাহলে ভাল হত। এই ব্যাপারটা আমি ভেবে দেখার জন্য অনুরোধ করব। যখন কেন্দ্রীয় সরকারের ব্যাঙ্কের শেয়ার ৩৩ পারসেন্ট হয়ে গেছে, যখন ব্যাঙ্ক তুলে দেবার কথা বলছেন, তখন সেই ব্যাঙ্ক কি বেকার যুবকদের টাকা দেবে, আর তাতে কর্মসংস্থান হবে? আমি কিছুদিন আগে মালদহ এবং দিনাজপুর সফরে গিয়েছিলাম কমিটির সাথে, দিনাজপুরে মাত্র চারজন খাদি লোন পেয়েছে, আর মালদহে ছয়জন খাদি লোন পেয়েছে। এইভাবে বেকার যুবকদের জন্য কর্মসংস্থান সৃষ্টি করা যায় না। এই ব্যাঙ্কগুলোর বিরুদ্ধে রাজ্য সরকারকে গণ আন্দোলন গড়ে তুলতে হবে। আমার সব শেষ বক্তব্য হল পৌর দপ্তরের বাজেট দিন দিন বাড়ছে। নিশ্চয় শহরের নাগরিকদের আরও সুযোগ-সুবিধা দিতে হবে। এই টার্মে আমাদের চারটি বছর চলে গেল, আমরা পঞ্চম বছরে পড়েছি, কিন্তু নতুন কোন এলাকার মানুষকে আমরা পৌর পরিষেবার মধ্যে আনতে পারলাম না। পাশকুড়া, ধূপগুড়ি, ডালখোলা অঞ্চলের মানুষগুলোকে আমরা এখনও পৌর পরিষেবার মধ্যে আনতে পারলাম না, এই বিষয়টা আমাদের দেখতে হবে। দিল্লির সরকার আমাদের হাতে মারছে, পাতে মারছে, এই অবস্থার মধ্যে দাঁড়িয়েও আমাদের রাজ্য সরকার সেই মুমূর্ষ মানুষগুলোকে বাঁচানোর চেষ্টা করছে। সেইজন্য বাজেটকে সমর্থন জানাচ্ছি, মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি এবং বিরোধিদের বক্তব্যের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় চেয়ারম্যান স্যার, এখানে মাননীয় অর্থমন্ত্রী ২০০০-২০০১ সালের যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি এবং আমাদের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাব দেওয়া হয়েছে, আরও দেওয়া হবে, সেগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। এই বাজেট সামনের

বিধানসভা নির্বাচনের আগের শেষ বাজেট। এই বাজেটের সর্বশেষ লাইনটি ডঃ অসীমকমার দাসগুপ্ত যেটা লিখেছেন এবং সুন্দরভাবে এবং আবেগ দিয়ে বাজেট পাঠ করেছিলেন, আমি সেটা পড়ে বাজেটের উপর দু একটা কথা বলতে চাই। তিনি বলেছেন, "তাই নিজেদের নীতিতে, নিজেদের শর্তে এই বাজেট বাংলার কর্মসংস্থানের বাজেট"। স্যার, আমাদের কেন্দ্রীয় সরকারও ২০০০-২০০১ সালের জন্য বাজেট পেশ করেছেন। সেই বাজেট বাস্তবচিত নয় এবং জনস্বার্থ বিরোধী বাজেট এবং সেই কারণেই আমাদের দলের পক্ষ থেকে লোকসভার ভিতরে এবং বাইরে তার প্রতিবাদ করার আহ্বান জানানো হয়েছে। আমরা সেটা করছি। ইউরিয়া সারের দাম বাড়ানো থেকে শুরু করে রেশনের জিনিসের দাম বাড়ানো থেকে শুরু করে, গত পরশু মধ্য রাত্রে কেরোসিন, রান্নার গ্যাসের দাম বাড়ানোর প্রতিবাদে লোকসভার অভ্যন্তরে তীব্র প্রতিবাদ জানানো হয়েছে এবং বাইরেও প্রতিবাদ করবার আহ্বান জানানো হয়েছে। একটু আগে তপন হোড় বক্তৃতা করছিলেন—১৯৯১ সালে যুগলবন্দী—নরসীমা রাও আর মনমোহন সিং—কটাক্ষ করে। শ্লেষ দিয়ে তীক্ষ্ণ ভাষায় আক্রমণ করেছিলেন। হ্যাঁ, আমরা বলছি—আমাদের সরকার। আমাদেরই নীতি। ১৯৯১ সালের প্রধানমন্ত্রী নরসীমা রাও, অর্থমন্ত্রী মনমোহন সিং অর্থনীতির সংস্কারের কাজ শুরু করেছিলেন। তার মানে এই নয় যে নগ্নভাবে, খোলাখুলিভাবে যা খুশি ভাবে আমরা উন্মুক্ত করতে চাই নি। আমরা মনেকরি যে, ইন্দিরা গান্ধীর নেতৃত্বে ভারতবর্ষের সংবিধানের মুখপত্র পাল্টেছে। ভারতবর্ষ একটা স্বাধীন, সার্বভৌম, গণতান্ত্রিক, সমাজতান্ত্রিক দেশ, প্রজাতান্ত্রিক দেশ। কোথায় গেলেন তপন হোড়—পৃথিবীর ইতিহাসে সব থেকে প্রথমে সোভিয়েত রাশিয়াতে ১৫টি অঙ্গ রাজ্যে মার্কসবাদী ধ্যান ধারণা প্রয়োগ করতে গিয়ে আছড়ে পড়েছিল, ভেঙ্গে চুরমার হয়ে গিয়েছিল। তখন সারা বিশ্বের মানুষকে নতুন কথা ভাবতে হয়েছিল। এই জায়গায় দাঁড়িয়ে আমরা বিরোধিতা করছি। এই জায়গায় দাঁড়িয়ে আমরা নিজের পথ সামনে রেখে, নিজের মত সামনে রেখে সংস্কারের কাজ শুরু করেছিলাম। আমাদের সেই আদর্শে, সেই নীতিতে, সেই পথে আজও আমার অবিচল, অটল। আজকে অর্থমন্ত্রী কৃতবিদ্য, পন্ডিত মানুষ, অর্থশাস্ত্র সম্পর্কে যথেষ্ট জ্ঞান তাঁর আছে, কিন্তু তিনি এই বাজেটকে অত্যন্ত সুচারুভাবে উত্থাপন করে সামনের নির্বাচনে বৈতরনী পার হওয়ার একটা সুন্দর অপচেষ্টা তিনি করেছেন, যার বিরোধিতা আমাদের করতে হচ্ছে। আপনাদের বিরোধিতা আমাদের করতে হচ্ছে। এই বাজেট কর্মসংস্থানের বাজেট, অর্থমন্ত্রী আপনি বলুন ১৯৭৭ সালে যেদিন বামফ্রন্টের যাত্রা শুরু হয়েছিলে সেদিন এই রাজ্যের সমস্ত কর্ম বিনিয়োগ কেন্দ্রের লিপিবদ্ধ রেজিস্ট্রিকৃত বেকার এর সংখ্যা কত ছিল? সেদিন রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা ছিল প্রায় ১৩ লক্ষের মত। ১৩ লক্ষ নথিভুক্ত বেকারকে নিয়ে বামফ্রন্টের যাত্রা শুরু হয়েছিল। আর আজকে কত ৫৬ লক্ষ। মানুষ তাই জবাব

চায়, কৈফিয়ত চায় আসামীর কাঠগড়ায় দাঁড় করিয়ে জবাব চাইবে ২৩ বছর পরও কেন এত বেকার। মাননীয় অর্থমন্ত্রী তাদের জবাবে কি উত্তর দেবেন? এই রাজ্যে শিক্ষিত বেকার, অর্ধ শিক্ষিত বেকার সারা রাজ্যে হন্যে হয়ে ঘুরে বেড়াচ্ছে। এই বেকার যুবকদের আকৃষ্ট করার জন্য, তাদের ভুলাবার জন্য আপনি কি করতে পেরেছেন। আপনি নির্দিষ্ট করে বলেছেন যে এটা কর্মসংস্থানের বাজেট। এই বাজেটের উপরে আমাদের লিডার, ডেপুটি লিডার, অতীশদা বলেছেন, সৌগত রায় নানা তথ্য দিয়ে, পরিসংখ্যান দিয়ে বুঝানোর চেষ্টা করেছেন। আজকে আপনি সমবায় ব্যাঙ্কগুলোর উপর নির্ভরশীলতার কথা বলেছেন। আজকে শিল্পে, গ্রামীন শিল্পে, কৃষিতে কর্মসংস্থানে ভীষণভাবে, ছত্রে ছত্রে আপনি সমবায় ব্যাঙ্কের উপর নির্ভরশীলতার কথা বলেছেন। পারবেন আপনি। সমবায়ের বর্তমান অবস্থানের কথা আপনি জানেন? একটা সময়ে সমবায় নিয়ে নতুন ভাবনা-চিন্তা করা হয়েছিল কিন্তু সমবায় ব্যবস্থাটা এখন কোথায় আছে। নতুন অর্থনৈতিক ব্যবস্থার মাটিতে দাঁড়িয়ে, নতুন আর্থ সামাজিক বন্দোবস্তের পটভূমিতে দাঁড়িয়ে আমাদের রাজ্যের সমবায় ব্যবস্থাকে হাতিয়ার করে আপনি বৈতরণী পার হওয়ার চেষ্টা করেছেন। আপনি সেটা পারবেন না। আমি নিজে একজন সমবায় আন্দোলনের সাথে যুক্ত থাকা মানুষ হিসেবে বলছি, সমবায় ব্যাঙ্কের সাথে যুক্ত থাকা মানুষ হিসেবে বলছি। ১৯৮৩ সালে সমবায় আইন তৈরি হয়েছিল। ১৯৮৭-তে তার অ্যাকটস অ্যান্ড রুলস পরিবর্তিত হয়ে সংশোধিত হয়। সমবায় একটা আন্দোলন যেখানে সরকারের ভূমিকা নেই। একটা বে-সরকারি আন্দোলন। গ্রামের কাজ, কৃষি ঋণদানে ভাল সমবায় দপ্তর ভাল কাজ করেছে বলে প্রশংসা করা হয়েছে, বলা হয়েছে রাজ্যের কর্মসংস্থানের ক্ষেত্রে বিশেষ ভূমিকা পালন করেছে। আপনি এদের নিয়ে স্বপ্ন দেখছেন। আপনি জানেন কিনা জানি না সমবায় ব্যবস্থা এই রাজ্যে শুধু ভেঙ্গে পড়েছে তাই নয়, মুখ থুবড়ে পড়েছে। এর মধ্যেই স্থানীয় কিছু মানুষ আছেন যাঁরা নিজেদের চেষ্টায় সমবায় আন্দোলনকে ধরে রাখার চেষ্টা করে চলেছেন।

[4-50 — 5-00 p.m.]

সেলফ হেলপ রুল হচ্ছে, কিন্তু আপনি যেটা বলেছেন সেটা পূরণ হবে না, বাংলার কর্মসংস্থান হবে না এর মধ্যে দিয়ে, তাই আমি এই বাজেটের বিরোধিতা করছি। আপনি বলেছেন কয়েকটি জায়গাকে নতুন করে সরকারি তত্ত্বাবধানে আনবেন। ভূমি সংস্কার আমরা শুরু করেছিলাম। ভূমি সংস্কারের ফলে ধাপে ধাপে আরও নতুন প্রচেষ্টার মধ্যে দিয়ে বেশি জমি সরকারের হাতে আসুক এবং সাধারণ মানুষের হাতে ক্ষুদ্র চাষীর হাতে, প্রান্তিক চাষী এদের হাতে যাক। কিন্তু আপনি ১০ হাজার একর জায়গা আনবার কথা বলেছেন যেটা কোর্ট কেসে আটকে আছে। সেখানে সরকারি উকিল

দিনের পর দিন তারা দিন নেয় এটা টাকা নেওয়ার জন্য তাদের একটা পরিকল্পনা। এ থেকে আপনি জমি উদ্ধার করতে পারবেন না। আমাদের এই রাজ্যের সামগ্রিক উন্নয়নের কথা আপনি জানেন ও সরকার জানেন, এই রাজ্যে সামগ্রিক উন্নয়ন হয় নি, তাই আজকে ২০০১ সালের আগে ২০০০ সালে দাঁড়িয়ে আপনাকে আজকে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন করতে হচ্ছে, আপনাকে পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ গঠন করতে হচ্ছে, কারণ এই এলাকাগুলিতে উন্নয়ন সুফল মানুষের কাছে পৌছায় নি। আজকে পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুরের পাথুরে জায়গার মানুষের কাছে বৈজ্ঞানিক উন্নতির যুগে প্রযুক্তির উন্নয়নের যুগে আজও কৃষিকার্যের উন্নয়নে ব্যবহার করতে পারছে না। পিছিয়ে আছেন। তাই নির্বাচনী বছরের আগে মিথ্যা প্রতিশ্রুতি দিয়ে প্রতারণার আশ্রয় নিয়ে কৌশলের আশ্রয় নিয়ে কতগুলি পর্ষদ গঠনের কথা আজকে বলা হচ্ছে এই সব এলাকার মানুষের রাগ, ক্ষোভ, দুঃখকে প্রশমিত করার জন্য, এটা অপকৌশল ছাড়া আর কিছুই নয়। আজকে পঞ্চায়েতের ক্ষেত্রে গ্রামোন্নয়নের জন্য নিশ্চিত ভাবেই অর্থ বরাদ্দ হয় এবং আপনার বাজেটের প্রায় অর্ধেক টাকা ওই জায়গাতে যায়। কিন্তু আমি বলব কিছু উন্নয়ন হয় নি। সেখানে উন্নয়নের নামে পঞ্চায়েতের নাম করে সেখানে লুঠ হয়েছে। এখানে কমলবাবুকে দেখছি না, কিন্তু আজকে খবরের কাগজে দেখলাম কমলবাবু উত্তরবঙ্গের একটা সভায়—তিনি বর্ষীয়ান সদস্য তিনি বামফ্রন্ট সরকারের মন্ত্রীও ছিলেন—বক্তৃতা করেছেন তীব্র ভাষায় বলেছেন যে পঞ্চায়েতকে হাতিয়ার করে গ্রামাঞ্চলে শাসক দলের লোকেরা কেমন ভাবে চুরি করছে লুঠ করছে দুর্নীতি করছে। কালকে যে অবস্থায় তারা ছিল আজকে তারা ফুলে ফেঁপে উঠেছে। কমিউনিস্ট পার্টির বর্ষীয়ান নেতা বিনয়বাবু যে কথা বলেছিলেন আজকে কমলবাবুর কণ্ঠে সেই কথাই ধ্বনিত হচ্ছে। আমরা বললেই আপনারা বলবেন আমরা বিরোধিতা করছি, কিন্তু এই জিনিস সব জায়গাতেই হচ্ছে।

যার জন্য আজকে দেখা যাচ্ছে, গতকালই একটা প্রশ্নের উত্তরে মাননীয় সূর্যকান্তবাবু বলছেন যে, পশ্চিমবঙ্গে ১৭টা জেলা পরিষদের একটাতেও ১৯৯৮-৯৯ সালের অডিট হয় নি। গ্রাম পঞ্চায়েতের মাত্র ২,৩১১-টাতে অডিট হয়েছে। পঞ্চায়েত সমিতির ১৩১-টাতে অডিট হয়েছে। বাকিগুলোতে হয় নি। এইভাবে পিছিয়ে রাখা হয়েছে। এই অবস্থার মধ্যে থেকে মাননীয় অর্থমন্ত্রী বারবার বলেছেন, বিকল্প অর্থনীতি, বিকল্প ব্যবস্থা। তিনি বিশ্বব্যাঙ্কের বিরুদ্ধে বিষোদগার করেছেন। আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে জানতে চাইব, আপনি কোন কোন দপ্তরকে বিশ্বব্যাঙ্কের কাছ থেকে কত টাকা লোন দিয়েছেন এবং কি কি শর্তে টাকা নিয়েছেন? এই টাকা আজকে বিভিন্ন দপ্তরে ঢুকে গেছে। গতবারের প্লান বাজেটে আমরা দেখতে পাচ্ছি যখন টাকার অভাবে স্কুল-বাড়ি সারানো যাচ্ছে না, স্বাস্থ্য কেন্দ্রে নতুন বেড বাড়ানো যাচ্ছে না তখন প্লান বাজেটে গত বছর ৬,১৯০ কোটি টাকা ধার্য ছিল। কিন্তু খরচ করতে পেরেছেন ৪,৫২৬ কোটি টাকা। অর্থাৎ ১,৬৬৪ কোটি টাকা

*খরচ করতে পারেন নি।*

বিদ্যুতের উৎপাদন বেড়েছে। কিন্তু উৎপাদন বাড়া সত্ত্বেও আজকে কত সংখ্যক গ্রামে, কত পারসেন্ট গ্রামে তা পৌঁছেছে? মাননীয় অর্থমন্ত্রী বলেছেন, এক বছরের মধ্যে ৯০ শতাংশ গ্রামে বিদ্যুৎ নিয়ে যাবেন। আমি মেদিনীপুরের অধিবাসী। মেদিনীপুরের ১০ হাজার গ্রামের মধ্যে মাত্র ৫ হাজার গ্রামে বিদ্যুৎ গেছে, বাকি ৫ হাজার গ্রাম বিদ্যুৎহীন। অথচ বিদ্যুতের উৎপাদন বাড়ছে। আমি মহকুমা শহরে থাকি। কিন্তু আমার বাড়িতে রাত ১০।১১-টার আগে টিউব জ্বলে না এমনই ভোল্টেজের অবস্থা। ডিস্ট্রিবিউশন সিস্টেম, ট্রান্সমিশন সিস্টেম এতই নড়বড়ে যে এটা হচ্ছে।

সেচের ক্ষেত্রেও সেই একই অবস্থা দেখা যাচ্ছে। ৩৯৮ কোটি ৩৬ লক্ষ টাকার মধ্যে খরচ হয়েছে ৩৩৭ কোটি টাকা, ৬০ কোটি টাকা খরচ করতে পারে নি পঞ্চায়েত ও গ্রামোন্নয়নে ধার্য ছিল ৭৭৬ কোটি ৩১ লক্ষ টাকা, খরচ হয়েছে প্রায় ৬১৯ কোটি ৫ লক্ষ টাকা, ১৫৯ কোটি টাকা খরচ করতে পারে নি।

এবারে হলদিয়া পেট্রো-কেমিক্যালের বিষয় আশা যাক। ঘটনা-চক্রে লোকেশনটা আমাদের জেলায়। এটা মেদিনীপুর শুধু নয় রাজ্যের গর্ব, যদিও ২৩ বছর সময় লেগে গেল। সেখানে এ বছর নাকি ৫৫ হাজার লোকের কর্মসংস্থান হবে। কিসে? না, ডাউন স্ট্রিমে। নির্বাচন যখনই আসে আমাদের জেলাতে দেখেছি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পক্ষ থেকে সাইক্লোস্টাইল করে কাগজ বিলি করা হয় যে লক্ষ লক্ষ মানুষের চাকরি হবে। কিন্তু হলদিয়া পেট্রো-কেমিক্যাল সম্পূর্ণ তৈরি হলেও ১৩০০ বেশি লোকের চাকরি হবে না। তাই মাননীয় অর্থমন্ত্রীর কাছে জানতে চাইছি ডাউন স্ট্রিমে ৫৫ হাজার মানুষের কর্মসংস্থান হবে তার আলো কোথায়? তাও ছেড়ে দিলাম, আপনি বলেছেন সামনের পাঁচ বছরের মধ্যে ২ লক্ষের বেশি মানুষের কর্মসংস্থান হবে।

এটা একটা মিথ্যা প্রতিশ্রুতি ছাড়া কিছুই নয়। মাননীয় অর্থমন্ত্রী, আপনার তৈরি করা সেসুরু, আপনার রচিত সেসুরু, আপনার সৃষ্টি সেসুরু সেলফ—এমপ্লয়মেন্ট ফর দি রুরাল আন-এমপ্লয়েড ইউথ—এর অবস্থাটা কি? সেখানে টাকা পাচ্ছে না। কি করে কর্মসংস্থান হবে? ব্যাঙ্কগুলো সেখানে দিয়েছিল ১১০ কোটি ৮৭ লক্ষ ২০ হাজার টাকা, আর আদায় হয়েছে কত? আদায় হয়েছে ৪ কোটি ১৭ লক্ষ ৯ হাজার টাকা। ব্যাঙ্কগুলো মুখ ফিরিয়ে নিচ্ছে, ব্যাঙ্কগুলো আর টাকা দিতে চাইছে না। তাই প্রতি বছরে গড়ে এর স্বাভাবিক মৃত্যু হতে চলেছে। তাই আমি আপনার এই প্রাক নির্বাচনী বছরে প্রো-ইলেকশন বাজেট, নির্বাচনী বৈতরণী পার হওয়ার জন্য সুচারু ভাবে তৈরি এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

*[5-00 — 5-10 p.m.]*

**শ্রী মনোরঞ্জন পাত্র ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় অর্থমন্ত্রী ২০০০-২০০১ সালের যে বাজেট এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। আমাদের বিরোধী দলের সম্মানীয় সদস্য, তাঁরা হাউসের অনেক পুরোনো সদস্য, আমরা এটা ভেবেছিলাম যে, বিরোধিদের কাছ থেকে আমাদের কিছু শেখবার আছে। কিন্তু তাঁরা যেভাবে বাজেটের সমালোচনা করলেন তাতে আমার একবার মনে হল যে, বোধ হয় ওঁনারা পশ্চিমবাংলাকে ভারতবর্ষের বাইরের একটা রাষ্ট্র মনে করছেন। এত দেউলিয়া রাজনীতি এবং অর্থনীতি কংগ্রেসের হয়েছে। এঁদের অনেকেই আজকে বড় বড় কথাবার্তা বললেন। যদি কংগ্রেস সত্যিকারের ভালই হত তাহলে আজকে গোটা ভারতবর্ষে কংগ্রেসের এই হাল হত না। আজকে গোটা ভারতবর্ষে কংগ্রেসের কি হাল দাঁড়িয়েছে? ১১৫ বছরের কংগ্রেস পার্টি, একটা সময়ে কংগ্রেসকে, বিশেষ করে যখন ইন্দিরা গান্ধী ছিলেন তখন এশিয়ার মুক্ত সূর্য বলা হত। আজকে সেই এশিয়ার মুক্ত সূর্য কংগ্রেসের পার্টিটাকে দূরবীণ নিয়ে দে ত হবে। আর আজকে যাঁরা ঐ গান্ধীর খুনীদের সঙ্গে হাত মিলিয়ে দিল্লিতে সরকার তৈ করেছেন সেই সরকার যে জনবিরোধি বাজেট পেশ করেছেন তার নিরিখে পশ্চিমবাংলার বাজেটের পর্যালোচনা এবং আলোচনা হওয়া দরকার। স্যার, আপনি এটা জেনেছেন যে, কেন্দ্রীয় সরকার আমদানী শুল্ক ছাড় করেছে ১৪০০ কোটি টাকার। আর দেশের উৎপাদিত শিল্প পণ্যের উপরে ৩২০০ কোটি টাকার কর বসিয়েছেন। যার ফলে ১৯৯১ সাল থেকে আজ পর্যন্ত বিশেষ করে ১৯৯০-৯১ সালে যেখানে শিল্পের অগ্রগতির হার ছি ৮.৪ পারসেন্ট, এখন সেটা কমে হয়েছে ৫ থেকে ৫.৯ পারসেন্ট। যার ফলে ৪ কোটি লোক রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা এখন বাড়ছে। আপনারা জানেন যে, ক্রমাগতভাবে আগেই তো ডিজেলের দাম বাড়িয়েছিলেন, এবারে বাজেটে সার, রেশনের খাদ্যশস্য দ আগে কেরোসিনের দাম রান্নার গ্যাস দ ভাবে তাঁরা বাড়িয়েছেন। যার ফলে তাঁরা রাজ্য সরকারকে একটা চাপের মধ্যে, এ সমস্যার মধ্যে ফেলেছেন। ব্যাঙ্ক, বিমাগুলোকে বে-সরকারিকরণ করা হচ্ছে, স্বল্প সঞ্চয়ের সুদের হার কমানো হচ্ছে। এসব বোঝাগুলো রাজ্য সরকারের উপরই বর্তাচ্ছে। স্যার, আপনারা এটা জানেন যে, কেন্দ্রীয় সরকারের কাছে রাজ্যের যে বিধি-বদ্ধ ভাবে যে সমস্ত পাওনা টাকা, করের টাকা সেটা ৩ হাজার ৮৭ কোটি টাকা থেকে ৮০ কোটি টাকা কম দেওয়া হয়েছে। অনুদান হিসেবে যা রাজ্য সরকারের পাওনা ২ হাজার ৯৬ কোটি টাকা থেকে ১৪৬ কোটি টাকা কম দেওয়া হয়েছে। আর স্বল্প সঞ্চয় থেকে যা প্রত্যাশিত ছিল সেটা ৮ হাজার ৮৭৬ কোটি টাকা থেকে ১২০ কোটি টাকা কম হয়েছে। এই পটভূমিকায় দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেটা জনমুখী, কর্মসংস্থান এবং উৎপাদন বৃদ্ধির বাজেট। এই বাজেটকে আমি আবারও সমথন করে যেটা বলতে চাই যে,—আমাদের

*মাননীয় বিরোধী সদস্যরা বললেন, মাননীয় শৈলজাকুমার দাস মহাশয়ও বললেন যে, পশ্চিমবঙ্গের নাকি কিছু উন্নয়ন হয় নি।*

আমি ওঁদের জিজ্ঞেস করতে চাই, উন্নয়ন বলতে আপনারা কি বোঝেন? ৬০-এর দশকে যখন পাঞ্জাব এবং হরিয়ানায় সবুজ বিপ্লব হয়েছিল—যে বছর ঐ জিনিস হয়েছিল তার তিন বছর পরে পাঞ্জাবে 'ভাও' যে সমীক্ষা করেছিল তাতে দেখা গিয়েছিল শষ্য উৎপাদন বৃদ্ধির মধ্যে দিয়ে এক শ্রেণীর মানুষের হাতে সমস্ত সম্পদ পুঁঞ্জিভূত হতে আরম্ভ করেছিল। সবুজ বিপ্লবের মধ্যে দিয়ে যাদের হাতে সমস্ত পুঁজি পুঁঞ্জিভূত হয়েছিল পরবর্তীকালে সেই লোকগুলোই ভারত থেকে পাঞ্জাবকে বিচ্ছিন্ন করতে চেয়েছিল। আজকে আমাদের বিরোধী সদস্যরা কি এটা ভুলে গেছেন? আমরা ঐ ধরণের উন্নয়ন চাই না। আমাদের উন্নয়নের দৃষ্টিভঙ্গি হচ্ছে বেশির ভাগ মানুষের জীবন-যাত্রার মানের উন্নয়ন। আমরা সেই দৃষ্টিভঙ্গি নিয়ে বেশির ভাগ মানুষের জীবন-যাত্রার মানের পরিবর্তন করার চেষ্টা করে চলেছি। এ ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের মূল উদ্যোগ হচ্ছে ভূমি সংস্কার এবং সেটাই হচ্ছে গ্রামীন অর্থনীতির ভিত। এ ক্ষেত্রে একটা বিরাট পরিবর্তন ঘটেছে। আজ পর্যন্ত গোটা ভারতবর্ষে যত জমি বিলি হয়েছে, তার ৩৪ শতাংশই হচ্ছে পশ্চিমবাংলায়। অথচ গোটা দেশের মোট জমির মাত্র ৩ শতাংশ আছে পশ্চিমবাংলায়। পশ্চিমবাংলায় ১০ লক্ষ ৩৮ হাজার একর জমি ২৫ লক্ষ ৩৭ হাজার পরিবারের মধ্যে বিলি করা হয়েছে। যৌথ পাট্টা দেওয়া হয়েছে ৪ লক্ষ ২৮ হাজার পরিবারকে। এর মধ্যে মহিলা আছেন ৪৬ হাজার। ভারতবর্ষের মধ্যে এটা একটা নজির সৃষ্টি করেছে। শুধু ভূমি সংস্কারই নয়, সেচের ক্ষেত্রেও যথেষ্ট অগ্রগতি ঘটেছে। আমাদের বিরোধি বন্ধুরা যখন এখানে ক্ষমতায় ছিলেন ১৯৭৭-৭৮ সালে, তখন পশ্চিমবাংলায় সেচ প্রাপ্ত জমির পরিমাণ ছিল মোট জমির মাত্র ৩১ শতাংশ। আজকে ১৯৯৮-৯৯ সালে পরিসংখ্যানে দেখা যাচ্ছে যে, তা বেড়ে হয়েছে ৫৮ শতাংশ থেকে ৬০ শতাংশ। এর ফলে কৃষির উন্নতি ঘটেছে। ১৯৭৭-৭৮ সালে এ রাজ্যে খাদ্যশষ্য তৈরি হত ৭২ লক্ষ মেট্রিক টন। আজকে পশ্চিমবাংলায় খাদ্যশষ্য উৎপাদন হচ্ছে ১ কোটি ৫৪ লক্ষ মেট্রিক টন। আমরা দেখছি যখন সারা ভারতবর্ষে খাদ্যশষ্য উৎপাদন কমছে, তখন পশ্চিমবাংলায় তা বাড়ছে। পশ্চিমবাংলায় খাদ্যশষ্য উৎপাদন ৭.১ শতাংশ হারে বাড়ছে। অথচ গোটা ভারতবর্ষে খাদ্যশষ্য উৎপাদন ১.৯ শতাংশ হারে কমছে। এরপরেও ওঁরা বলছেন, আমাদের এখানে উন্নয়ন হয় নি! রাজ্যের উন্নয়নের মাপকাঠিটা কি? উন্নয়ন শুধু কৃষি ক্ষেত্রেই হয় নি। এটা হয়ত অনেকে জানেন, অনেকে জানেন না—কংগ্রেস যখন এখানে ক্ষমতায় ছিল তখন রাজ্যের জঙ্গলগুলো সব ধ্বংস হয়ে গিয়েছিল। আজকে পশ্চিমবাংলায় জয়েন্ট ফরেস্ট ম্যানেজমেন্ট নিয়মের মধ্যে দিয়ে জঙ্গল রক্ষা কমিটি তৈরি হয়েছে। গোটা পশ্চিমবাংলায় ৩,৩৮৯-টি বন রক্ষা কমিটি তৈরি হয়েছে। তারা ৪ লক্ষ ৫০ হাজার হেক্টর বনাঞ্চল রক্ষা করছে।

এ ক্ষেত্রে যখন প্রয়োজনীয় জঙ্গল কাটা হয় তখন—যে ফেলিং হয়—তার থেকে যে টাকা পাওয়া যায় তার ২৫ ভাগ যাঁরা জঙ্গল রক্ষা করছেন তাঁরা পান। বিগত দু বছর যাঁরা জঙ্গল রক্ষা করছেন, সেই সমস্ত উপকৃত ব্যক্তিরা সরকারের কাছ থেকে ৫ কোটি টাকা পেয়েছেন। সব মিলিয়ে পশ্চিমবাংলার গ্রামীন জনসাধারণের, মধ্যবিত্ত কৃষকের জীবন-যাত্রার একটা বড় পরিবর্তন এসেছে। এটা আমি বা আমরা বলছি, বিষয়টা এরকম নয়। স্যার, আপনি জানেন আমাদের কেন্দ্রীয় সরকারের যে যোজনা কমিশন রয়েছে তাঁরাই এটা বলছেন। তাঁরা বলছেন যে, ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় দারিদ্র্য সীমার নিচে বসবাসকারী মানুষের সংখ্যা ছিল ৬০.৫ শতাংশ। ঐ সময়ে গোটা ভারতবর্ষে ছিল ৫১.৩ শতাংশ। ১৯৭৭ সালে যে রিপোর্ট পেশ হয়েছে, সেই রিপোর্টে বলা হচ্ছে, পশ্চিমবাংলায় দারিদ্র্য সীমার নিচের মানুষের সংখ্যা কমে হয়েছে ২৫.১ শতাংশ। আর ভারতবর্ষের ক্ষেত্রে সেটা হচ্ছে ২৯.১ শতাংশ। এটা যোজনা কমিশনই বলছে তাই নয় বিশ্বব্যাঙ্কের রিপোর্টেও এটাই বলা হচ্ছে। তারা বলছে, দারিদ্র সীমার নিচে বসবাসকারী মানুষের সংখ্যা পশ্চিমবাংলায় ভারতবর্ষের গড়ের নিচে নেমে গেছে। এরপরেও ওঁরা বলছেন, পশ্চিমবাংলায় কোন উন্নয়ন হয় নি! আমরা দেখছি আমাদের এই পশ্চিমবাংলায় নানাভাবে যে অর্থনৈতিক উন্নয়ন ঘটছে তারই প্রভাব এ ক্ষেত্রেও পড়ছে।

[5-10 — 5-20 p.m.]

একটা বছরের জাতীয় নমুনা সমীক্ষায় দেখা গেছে যে পশ্চিমবাংলায় কৃষি থেকে ১ বছরে মানুষ আয় করছে ৪০ হাজার কোটি টাকা। সেই আয়ের একটা বড় অংশ তারা পশ্চিমবাংলায় যে শিল্প পণ্য ক্রয় করছে তার পরিমাণ হচ্ছে ১১ হাজার কোটি টাকা। শিল্পের এই যে চাহিদা সেটা প্রতি বছর ১০ শতাংশ হারে বাড়ছে এবং কর্মসংস্থান যা হয়েছে এই পশ্চিমবাংলায় সেটা প্রায় ৭ লক্ষ ১২ হাজার। মাননীয় কংগ্রেসি দলের সদস্যরা একটু আগে বললেন, এখানে পঞ্চায়েতে সব টাকা চুরি, দুর্নীতি হয়ে যাচ্ছে। সেইজন্য আমি ছোট করে বলতে চাই, আপনারা যখন ক্ষমতায় ছিলেন তখন পঞ্চায়েতের ভোট করার প্রয়োজন মনে করেন নি, স্বৈরাচারী পদ্ধতির মধ্য দিয়ে গ্রামের বাস্তু-ঘুঘুর দল পঞ্চায়েতকে দখল করে রেখেছিলেন। জমিদার-জোতদার শ্রেণীর লোকেরাই এই পঞ্চায়েতকে ব্যবহার করতেন এবং তাদেরই আট-চালায় এই পঞ্চায়েতকে আবদ্ধ করে রেখেছিলেন। কিন্তু এই বামফ্রন্ট সরকার ১৯৭৮ সালে গণতান্ত্রিক ব্যবস্থার মধ্য দিয়ে এই পঞ্চয়েতী ব্যবস্থার পরিবর্তন করেছে রাজনৈতিক দলের চিহ্নের মধ্য দিয়ে। এটা শুধু সি.পি.এম. দলের কথা নয় কিংবা মাননীয় অর্থমন্ত্রীর কথা নয়, আমি পরিসংখ্যান দিয়ে বলতে চাই, হল্যান্ডের আমস্টারডাম বিশ্ববিদ্যালয়ের অধ্যক্ষ জি.কে.লিডেন, তিনি পশ্চিমবাংলার অনেকগুলি জায়গায় পঞ্চায়েতী ব্যবস্থার সমীক্ষা করেছেন। তিনি সমীক্ষা

করে একটি কথাই বলেছেন, আগে গ্রাম ছেড়ে যারা শহরে চলে আসতেন, সেই গ্র থেকে শহরে আসা লোক প্রায় বন্ধ হয়ে গেছে। ১৯৯০-৯১ সালের গ্রামের মানুষে মধ্যে যে কর্মহীনের সংখ্যা ছিল, আজকে পঞ্চায়েত ব্যবস্থার মধ্য দিয়ে তারা আজ নানা কাজের সঙ্গে যুক্ত হয়েছে এবং মাথা-পিছু খাদ্য-শষ্য গ্রহণ অনেকখানি বেড়ে যেকথা আমাদের দলের মাননীয় সদস্যরা আগেই বলেছেন। পশ্চিমবঙ্গে কৃষি শ্রমিকে সংখ্যা কমেছে। কমেছে এই কারণেই, পঞ্চায়েতের কাজের মধ্য দিয়ে, কৃষি ব্যবস্থার উন্নতির মধ্য দিয়ে, নানা ধরণের ডাইভারশনের মধ্য দিয়ে কমেছে। যেমন, ইট-ভাটার কাজের সঙ্গে যুক্ত হয়েছে, রিক্সা-ভ্যানের সঙ্গে যুক্ত হয়েছে, গ্রামে কুটির শিল্প গড়ে উঠেছে এবং তারা সেইসব কাজের সঙ্গে যুক্ত হয়েছে। এইভাবে পশ্চিমবাংলায় পঞ্চায়েতী ব্যবস্থার ফলে মানুষের উন্নতি ঘটেছে। অথচ আপনারা বলছেন সব চুরি হচ্ছে, দুর্নীতি হচ্ছে। আচ্ছা, আপনারা কি বলতে পারেন—কংগ্রেস যেসব রাজ্যে ক্ষমতায় রয়েছে, এই পশ্চিমবাংলার মতন এই ধরণের গণতান্ত্রিক ব্যবস্থা যা বামফ্রন্ট সরকার কায়েম করেছে সেইরকম কোন রাজ্য আছে? আপনারা জানেন, এইসব চুরি এবং দুর্নীতি বন্ধ করার জন্য পশ্চিমবাংলাই একমাত্র রাজ্য যেখানে বিরোধি দলের যারা জেলা-পরিষদের মেম্বার হবেন তাঁদেরকে নিয়ে ডিস্ট্রিক্ট কাউন্সিল তৈরি করা হয়েছে। একজন মেম্বার থাকলেই তিনি সেই কাউন্সিলের চেয়ারম্যান হবেন এবং তিনি যে কোন জায়গায় গিয়ে—সে যে রাজনৈতিক দলেরই হোক না কেন—তিনি সেখানে গিয়ে তার হিসাব বা রেজিস্টার দেখতে পারেন। এ ছাড়া পশ্চিমবঙ্গে বাধ্যতামূলক ভাবে যে আইন করা হয়েছে তাতে যে পরিকল্পনা তৈরি করা হবে সেটা গ্রাম সংসদে জানাতে হবে। যে সমস্ত ভোটাররা মেম্বারদের নির্বাচিত করেন—জেলা-পরিষদ, পঞ্চায়েত সমিতিতে যেসব পরিকল্পনা গ্রহণ করা হয়, সেইসব স্কিম কার্যকর করার আগে আবার—সেই এলাকার সমস্ত মানুষদের ডেকে কত টাকা বরাদ্দ করা হয়েছে এবং কি কাজ হবে সেইসব পরিকল্পনা সমস্ত মানুষকে জানিয়ে দেওয়া হয়। সুতরাং কোথায় চুরি বা দুর্নীতি হচ্ছে? এইরকম গণতান্ত্রিক ব্যবস্থা ভারতবর্ষের মধ্যে আর কোন রাজ্যে আছে? এটা শুধু আমাদের কথা নয়, আপনারা জানেন, প্রফেসর অমর্ত্য সেন যিনি নোবেল পুরস্কার পেলেন তিনিও বলেছেন, পশ্চিমবাংলায় দুটি দিক—একটা ভূমি সংস্কার এবং আর একটা পঞ্চায়েত ব্যবস্থা যা ভারতবর্ষে নজর কেড়েছে। শুধু ভারতবর্ষেই নয়, পৃথিবীর যে কোন গবেষক পশ্চিমবাংলায় ভূমি-সংস্কার এবং পশ্চিমবাংলার পঞ্চায়েতী ব্যবস্থা দেখার জন্য আগ্রহ প্রকাশ করেন। সেইজন্য আপনাদের গর্ব করা উচিত। তাই আমি এই বাজেটকে আবার সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, পশ্চিমবাংলার মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে

আপনার মাধ্যমে কয়েকটি কথা বলছি। স্যার, তিনি বলেছেন, সারা ভারতবর্ষে যাতে একই হারে সেলস ট্যাক্স চালু হয় একটা আলোচনায় মোটামুটি সেটা ঠিক হয়েছে এবং সে বিষয়ে সিদ্ধান্ত হয়েছে। হ্যান্ড মেড পেপার, হস্ত নির্মিত যে কাগজ স্যার, সেই কাগজ *খাদি অ্যান্ড ভিলেজ কমিশন দ্বারা অনুমোদিত কিন্তু সারা ভারতবর্ষের কোন রাজ্য* সরকার তার উপর ট্যাক্স আরোপ না করলেও একমাত্র এই পশ্চিমবঙ্গ রাজ্যে তার উপর ট্যাক্স করা হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী, তিনি এই হাতে তৈরি কাগজের উপর ৪ পারসেন্ট ট্যাক্স বসিয়েছেন এবং ১৯৯৫-৯৬ সাল থেকে তিনি এই কর লাগু করতে বলেছেন। স্যার, এই কাগজ শিল্পের সাথে যারা যুক্ত তারা কেউ আজ পর্যন্ত ট্যাক্স দেন নি, দিতে পারছেন না, দেওয়া সম্ভব নয় তাদের পক্ষে। কোন কো. .ক্ষত্রে কেস হয়েছে, অ্যাপিল হয়েচে—এই অবস্থায় রয়েছে। এই হাতে তৈরি কাগজ শিল্প অত্যন্ত ক্ষুদ্র গ্রামীন শিল্প। গ্রামের মানুষরা হাতে তৈরি এই কাগজ বানানোর জন্য মন্ড তৈরির ক্ষেত্রে শুধু মাত্র একটি মেশিন ব্যবহার করেন তা ছাড়া সেখানে মেশিনের কোন ব্যাপার নেই অথচ এইরকম একটা ক্ষুদ্র শিল্পের উপর অর্থমন্ত্রী ৪ পারসেন্ট ট্যাক্স বসিয়েছেন এবং তা করে এই শিল্পটাকে উঠিয়ে দিতে চাইছেন। এমনিতেই এই হাতে তৈরি কাগজ শিল্পের নাভিশ্বাস উঠে গিয়েছে তার উপর অর্থমন্ত্রী এই ট্যাক্স চাপানোয় এই শিল্প উঠেই যাবে বলে মনেকরি।

মাননীয় অর্থমন্ত্রীর কাছে তাই অনুরোধ, অনেক জিনিসের উপর থেকে যেমন ট্যাক্স প্রত্যাহার করে নিয়েছেন এ ক্ষেত্রেও তেমনি ট্যাক্সটা প্রত্যাহার করে নিন। যেমন হোসিয়ারি শিল্প, এই শিল্পের উপর ৪ পারসেন্ট ট্যাক্স বসিয়েছিলেন। এ ক্ষেত্রে আমরা ভিন্ন রাজ্যের মুখাপেক্ষী। আমাদের রাজ্যে তো শিল্প উঠে গিয়েছে, কাজেই এখানে ইয়ার্নের মিলগুলিও বন্ধ হয়ে গিয়েছে যার জন্য হোসিয়ারির প্রয়োজনীয় ইয়ার্ন ভিন্ন রাজ্য থেকে আমাদের আনতে হয়। তার উপর যে ৪ পারসেন্ট ট্যাক্স বসানো হয়েছিল তা নিয়ে হোসিয়ারি শিল্পে ধর্মঘট হয়, ঐ শিল্পের ছোট ছোট মালিকরা আন্দোলন করেন, অনশন করেন পরবর্তীকালে বাজেট ভাষণে দেখলাম অর্থমন্ত্রী সেখানে ৪ পারসেন্ট ট্যাক্স যেটা বসিয়েছিলেন সেটা প্রত্যাহার করে নিয়েছেন। মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমার অনুরোধ, এই ভিলেজ ইন্ডাস্ট্রি যার উপর বিহার বলুন, উড়িষ্যা বলুন, উত্তরপ্রদেশ, রাজস্থান বলুন কোন রাজ্য সরকার ট্যাক্স করেন নি—এই হ্যান্ড মেড পেপার শিল্পের উপর—সেখানে পশ্চিমবঙ্গে এটা থাকা উচিত নয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এটা প্রত্যাহার করে নিন এই অনুরোধ করছি। এই শিল্পের সাথে প্রায় ৩০ লক্ষ মানুষ যুক্ত। এই গরিব মানুষগুলি যাতে বাঁচে তার ব্যবস্থা করুন এবং সেটা নিশ্চিত করুন। স্যার, বাজেট বই-এর পাতার সংখ্যা ৪৮ হলেও এর মূল বক্তব্য হচ্ছে, সামনেই ৮০/৮২ টি মিউনিসিপ্যালিটির নির্বাচন, কলকাতা কর্পোরেশনের নির্বাচন এবং ২ হাজার এক সালে বিধানসভার নির্বাচন।

[5-20 — 5-30 p.m.]

স্বভাবতঃই এই যে মিউনিসিপ্যালিটির নির্বাচন, এটা একটা মিনি অ্যাসেম্বলির নির্বাচনের মতো বলা যায়। বামফ্রন্ট সরকার জেনে গেছে যে পরের বার আর তারা পশ্চিমবাংলায় ফিরে আসতে পারবে না। বাংলার মানুষ সম্পূর্ণভাবে বামফ্রন্টের বিরুদ্ধে এবং বিশেষ করে সি.পি.এম.-এর বিরুদ্ধে গেছে। আজকে যারা যুব সম্প্রদায়, তরুন সম্প্রদায় তারা আজকে বামফ্রন্টের দিক থেকে মুখ ঘুরিয়ে নিয়েছে। বামফ্রন্ট সরকারের প্রতি তাদের আর সমর্থন নেই। তার জন্য মাননীয় অর্থমন্ত্র এই বইয়ের ছত্রে ছত্রে বোঝাবার চেষ্টা করেছেন, পশ্চিমবাংলায় এই যে ৬৫ লক্ষ বেকার এবং আধা বেকার এবং আরও এক কোটি যে বেকার আছে, কি করে তাদের মনোভাব আমাদের দিকে ফিরিয়ে আনা যায়, সেজন্য তিনি বার বার বলার চেষ্টা করেছেন যে এই বাজেট বাঙ্গালীর কর্মসংস্থানের বাজেট। এর আগে একজন রাজ্যপালকে আমরা দেখেছি। পশ্চিমবাংলায় বীরেন সাউকে রাজ্যপাল করে আনা হল। কারণ তিনি একজন বড় শিল্পপতি। তিনি রাজ্যপাল হয়ে দেশের ভাল করবেন, পশ্চিমবাংলায় অনেক শিল্প গড়ে উঠবে, বাংলার বেকার যুবকদের কর্মসংস্থান হবে। পশ্চিমবাংলার একজন বাঙ্গালী কৃতি বিচারপতি, কলকাতা হাইকোর্টের অ্যাকটিং চিফ জাস্টিস, তিনি যখন রাজ্যপালের পদে আসীন ছিলেন তখন হঠাৎ আমরা দেখলাম যে একজন ব্যবসায়ী শিল্পপতিকে পশ্চিমবাংলার রাজ্যপাল করে নিয়ে আসা হল। কারণ পশ্চিমবাংলায় শিল্পের বন্যা বইয়ে দেওয়া হবে। এটা কারা করেছিলেন—কেন্দ্রীয় সরকার, বি.জে.পি. সরকার? পশ্চিমবাংলার একজন কৃতি বাঙালী যিনি কলকাতা হাইকোর্টের অ্যাকটিং বিচারপতি, এখন কলকাতা হাইকোর্টে অন্য চিফ জাস্টিস এসে গেছেন, তিনি এখন সিনিয়র জাজ হিসাবে কাজ করছেন, সেই শ্যামলকুমার সেনের কথা একবারও পশ্চিমবাংলার সি.পি.এম. সরকার ভাবলেন না, তাকে জলাঞ্জলি দিলেন। তারা শিল্পপতিকে রাজ্যপাল করলেন। কারণ তিনি পশ্চিমবঙ্গে শিল্প এনে দেবেন। এর আগেও আমরা দেখেছি যে মুখ্যমন্ত্রী বিদেশে গেছেন, বিদেশ থেকে শিল্পপতিদের নিয়ে আসবেন। কিন্তু কোনও শিল্পপতি বাংলায় আসছে না। কারণ পশ্চিমবঙ্গে শিল্প গড়ে ওঠার কোন পরিবেশ নেই। এই বাজেটে সম্পূর্ণ ভাবে ধাপ্পা দেওয়া হয়েছে। আজকে বাংলার উন্নয়ন সম্পূর্ণভাবে থমকে গেছে, কোন উন্নয়ন হবে না। প্রতি বছর বাজেট পেশ করে অসীমবাবু বাংলার মানুষকে যেটা বোঝাতে চেষ্টা করেন সেটা সম্পূর্ণ ধাপ্পা। এই বাজেটও ধাপ্পার বাজেট। এখানে যা আয় হয় সেটা বেশির ভাগ শিক্ষকদের এবং সরকারি কর্মচারীদের বেতন দিতে চলে যায়। সীমিত অর্থ যেটুকু থাকে এতবড় পশ্চিমবাংলার সমস্যার সমাধান করা সম্ভব নয়। দারিদ্র্য সীমার নিচের মানুষের সংখ্যা ক্রমশঃ বাড়ছে। আমরা দেখেছি যে মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট ভাষণের ১০ পাতায় বলেছেন যে, দারিদ্র সীমার নিচের লোক সংখ্যা লক্ষ্যনীয়ভাবে কমে

হয়েছে ২৫.১ শতাংশ। আমি কিছুদিন আগে বিধানসভায় আমাদের পঞ্চায়েত এবং গ্রামীন উন্নয়ন দপ্তরের মন্ত্রীর কাছে জানতে চেয়েছিলাম যে, আপনি আমাদের জানান যে দারিদ্র্য সীমার নিচে বসবাসকারী মানুষের সংখ্যা কোন জেলায় কত? তিনি জানিয়েছিলেন কোচবিহার থেকে শুরু করে বীরভূম, ১৮টি জেলায় দারিদ্র সীমার নিচের পরিবারের সংখ্যা হচ্ছে ৪৪.৭৫ শতাংশ। আর অসীমবাবু বাজেট ভাষণে বলছেন যে, ২৫.১ শতাংশ মানুষ দারিদ্র্য সীমার নিচে বসবাস করছে। তাহলে কোনটা সত্যি? মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যখন জবাবী ভাষণ দেবেন তখন এই বিষয়টি পরিস্কার করে বললে বাধিত হব। আজকে পশ্চিমবাংলার চারি দিকে যে সমস্ত সমস্যার উদ্ভব হয়েছে, মাননীয় অর্থমন্ত্রীর বাজেটে তার কোন ছবি আমরা দেখতে পাচ্ছি না। আজকে পশ্চিমবাংলায় স্বাস্থ্য ব্যবস্থার কি হল সেটা উল্লেখ না করাই ভাল। বারবার আমরা এই হাউসে স্বাস্থ্য দপ্তরের বিষয়ে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি। আজকে স্বাস্থ্য ব্যবস্থার যে হাল ছিল সেই একইরকম রয়ে গেছে। এই ব্যাপারে কোনও উন্নতি হল না। আজকে বামফ্রন্ট সরকারের একজন মাননীয় সদস্য মহম্মদ ইয়াকুব বললেন যে, পশ্চিমবাংলায় এম.আর.আই. নেই, সিটি স্ক্যানের ব্যবস্থা নেই। বাঙ্গুর ইন্সটিটিউট অফ নিউরোলজি, সেখানে গিয়ে দেখবেন যে, শুধু ব্রেন সিটি স্ক্যান হচ্ছে। ব্রেন সিটি স্ক্যান সেখানে হচ্ছে না। পশ্চিমবঙ্গে আর কোন হসপিটালে সিটি স্ক্যানের কোনও ব্যবস্থা নেই। বার বার বলা সত্ত্বেও এ ব্যাপারে পূর্বে যে অস্থা ছিল সেটাই রয়েছে।

মাননীয় চেয়ারম্যান মহাশয়, স্বাস্থ্য দপ্তরের কথা বলতে গিয়ে আমি উত্তর কলকাতার বালানন্দ ব্রহ্মচারী গ্রুপ অফ হসপিটালস-এর দরিদ্র বান্ধব ভান্ডারের কথা বলতে গিয়ে বলছি যে, আজকে প্রায় এক বছর ধরে ঐ হাসপাতালটি অচল অবস্থার মধ্যে রয়েছে। ঐ হসপিটাল থেকে অ্যাডমিনিস্ট্রেটর উইথড্র করা হয়েছে এবং কর্মচারীরা কোন বেতন পাচ্ছেন না। ঐ হসপিটালে কোন রোগীরা ভর্তি হতেন? ই.এস.আই. হসপিটালের টি.বি. রোগী, যাদের যক্ষা রোগের জন্য চিকিৎসার প্রয়োজন, তাদের সেখানে ভর্তি করা হত। আজকে রাজ্য সরকারের অবস্থা দেখুন, মাননীয় অর্থমন্ত্রীর বাজেট ভাষণে তার কোন উল্লেখ নেই; এমন কি, আর্থিক সমীক্ষায়ও আজকে একথা লেখার কোন জায়গা তারা পান নি। প্রশান্ত শূর মহাশয় যখন এই রাজ্যের স্বাস্থ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ছিলেন তখন তিনি ঐ হসপিটালগুলোকে অধিগ্রহণ করে টি.বি. রোগীদের চিকিৎসার সুযোগ দেবার স্বপ্ন দেখেছিলেন। কিন্তু তাঁর সেই স্বপ্ন ছুড়ে ফেলে দেওয়া হয়েছে। ফলে সেখানে একটা অচলাবস্থা চলছে, কিন্তু সরকার নীরব। মাননীয় অর্থমন্ত্রীর বাজেটে তার কোন স্থান নেই।

তারপর দেখুন, এম.বি.বি.এস. কোর্সকে তিন বছরের করে দেওয়া হল। আই.এম.এ.

থেকে আরম্ভ করে রাজ্যের বিশেষজ্ঞ চিকিৎসকগণ পর্যন্ত এর বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে বলেছিলেন যে, পাঁচ বছরের কোর্সকে তিন বছর করা যাবে না। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বলেছিলেন, 'তিন বছরের কোর্সে যারা ডাক্তার হবেন তারা গ্রামে গিয়ে চিকিৎসা করবে, কারণ পাঁচ বছরের ডাক্তাররা গ্রামে যেতে চায় না'। তিন বছরের ডাক্তাররা গ্রামে গিয়ে চিকিৎসা করবে। ভেবে দেখুন, তাহলে কি গ্রামের মানুষ মানুষ নয়? এবং তারই জন্য আজকে ঐ ডাক্তারদের দিয়ে গ্রামের মানুষদের চিকিৎসার কথা বলছেন। এই হচ্ছে একটা সরকারের চিন্তাধারা। জে.বি.রায় আয়ুর্বেদিক হসপিটালের বাড়িটা ভেঙ্গে পড়ছে। সেই হসপিটালে মিনিমাম অ্যামিনিটিজ পর্যন্ত নেই। এবং তারই জন্য মেডিক্যাল কাউন্সিল থেকে বলা হয়েছে ঐ হসপিটাল তুলে দেবার জন্য। তাহলে পশ্চিমবঙ্গের মানুষ যাবে কোথায়? আজকে কলকাতা মহানগরীর আশপাশে সর্বত্র চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। কলকাতায় ম্যালিগনেন্ট ম্যালেরিয়ায় প্রতি বছর কয়েকশ মানুষ মারা যাচ্ছে, অথচ আর্থিক সমীক্ষায় একটি লাইনও লেখা নেই যে, এই ম্যালিগনেন্ট ম্যালেরিয়ার হাত থেকে কলকাতাকে কি করে বাঁচান যাবে। সত্তর দশকে যেখানে শহরে ১ পারসেন্ট ম্যালিগনেন্ট ম্যালেরিয়া ছিল, আজকে সেটা বাড়তে বাড়তে ৮০-র দশকে ৪ পারসেন্ট হয়েছে। তাহলে আমরা কোথায় এসে দাঁড়িয়েছি? রাজারহাট প্রকল্পে কোন জলনিকাশী ব্যবস্থা নেই। তার ফলে রাজারহাট সহ কলকাতা জলে ডুবে যাবে, যাচ্ছেও। আজকে লেকটাউন, বাঙ্গুর বরানগর, বেলঘড়িয়া, সর্বত্র জল জমে যাচ্ছে। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট ভাষণে এ ব্যাপারে কোনও স্পষ্ট কথা তুলে ধরতে পারেন নি। আরও অনেক কিছু বলবার ছিল, কিন্তু সময় সংক্ষিপ্ত। তাই আমি এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 p.m.]

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে আমি পরিপূর্ণভাবে সমর্থন করছি এবং বিরোধিদের বিরোধিতাকে বিরোধিতা করছি। প্রকৃতপক্ষে আমাদের এই বাজেটের মধ্যে নোবেল বিজয়ী অর্থনীতিবিদ বাংলার গর্ব ডঃ অমর্ত্য সেনের যে ওয়েলফেয়ার ইকনমি সেই ওয়েলফেয়ার ইকনমির প্রতিফলন প্রতিটি ছত্রে ছত্রে দেখতে পাচ্ছি। প্রকৃতপক্ষে পশ্চিমবাংলার যে গণতান্ত্রিক ঐতিহ্য, যুক্তরাষ্ট্রীয় এবং সংসদীয় যে ব্যবস্থা তাকে আরও উন্নত করার সমস্ত ব্যবস্থা করা হয়েছে সেটা এই বাজেট পড়লেই উপলব্ধি করতে পারবেন। বিশেষ করে যখন কেন্দ্রীয় সরকার একের পর এক জনস্বার্থ বিরোধি নীতি নিয়ে চলেছে, যখন একের পর এক বিরাষ্ট্রীয়করণ করছে, বিদেশিদের পদলেহন করছে, একটার পর একটা জিনিস যেমন সারের দাম, তেলের দাম, চালের দাম, কেরোসিন

তেলের দাম এবং গমের দাম বাড়িয়ে চলেছে এবং যেখানে সেলো ফোনের দাম কমাবার চেষ্টা করছে, তার থেকে কর তুলে দেওয়ার চেষ্টা করছে, ওয়াসিং মেশিনের দাম কমাবার চেষ্টা করছে সেই পরিপ্রেক্ষিতে আমাদের বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী বিকল্প চিন্তাধারা নিয়ে জনহিতকর আদর্শে প্রভাবিত হয়ে গত ২৩ বছর পরে জনসাধারণের স্বার্থ রক্ষা করছে। বিরোধিদের এটা স্বীকার করতেই হবে। ওনারা স্বীকার করছেন না কিন্তু স্বীকার ওনাদের করতেই হবে। কেন্দ্রীয় সরকার নিত্য প্রয়োজনীয় জিনিসের, সাধারণ মানুষের ব্যবহার্য জিনিসের একের পর এক দাম বাড়াবার চেষ্টা করছে। আমাদের অর্থমন্ত্রী চাল গম বেবি ফুড স্টেনলেস স্টিলের বাসনের দাম যাতে কমে যায় তার ব্যবস্থা নিয়েছেন। অন্য দিকে আমরা কি দেখতে পাচ্ছি? পশ্চিমবাংলার সামগ্রিক উন্নতি করার জন্য কৃষি সেচ পানীয় জল গ্রামে বৈদ্যুতিকরণ প্রভৃতির দিকে বাজেটে যাতে বরাদ্দ আরও বেশি বৃদ্ধি করা যায় তার চেষ্টা করেছেন। এটা কি জনমুখী প্রতিফলন নয়? এই বাজেট কি জনবিরোধি যে আপনারা এই বাজেটের বিরোধিতা করছেন? তিনি আরও বলেছেন ২০০২ সালের ভেতর ৯০ শতাংশ গ্রামে বৈদ্যুতিকরণ করবেন। তিনি তাঁর বাজেটে বলেছেন আমাদের রাজ্যে প্রতিটি গ্রামে যাতে পানীয় জলের ব্যবস্থা করা যায় তার জন্য গ্রামে পানীয় জলের উৎস সন্ধান করবেন। তিনি পানীয় জলের জন্য তাঁর বাজেটে ১৪০ কোটি টাকা ধরে রাখার চেষ্টা করেছেন। শুধু তাই নয় তাঁর বাজেট যে কর্মসংস্থামুখী সেটা তাঁর প্রতি কথায় ধরা পড়েছে। আমি তার একটা উল্লেখ করছি। কুটির শিল্প যাতে প্রসার লাভ করে, তার ব্যবসা যাতে প্রসার লাভ করে, পরিসেবা মূলক ব্যবস্থা যাতে আরও বৃদ্ধি হয় তার জন্য তিনি ৪০ কোটি টাকা ধরেছেন। ১০ লক্ষ টাকা পর্যন্ত যে কোনও ব্যক্তি যদি ব্যবসার ক্ষেত্রে বিনিয়োগ করেন তাহলে তার মাত্র ১০ পারসেন্ট টাকা তাঁর পকেট থেকে বার করতে হবে, ১৫ পারসেন্ট সরকার দেবে এবং বাকি ৭৫ পারসেন্ট সমবায় ব্যাঙ্ক থেকে পাবে। এই ভাবে ৬০ লক্ষ কর্মসংস্থানের ব্যবস্থা করেছেন। আমরা দেখতে পাচ্ছি এই রকম একটা বিকল্প নীতির উপর দাঁড়িয়ে তিনি একটা ঐতিহাসিক বাজেট তৈরি করেছেন। ভারতবর্ষের কোন রাজ্য এই ধরণের বাজেট তৈরি করেছে? গত বছর বন্যায় প্রচুর ক্ষয়ক্ষতি হয়েছে, আমাদের পশ্চিমবাংলায় রাস্তাঘাট নষ্ট হয়ে গিয়েছে। সেই জন্য তিনি ৭২১ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে দাবি করেছিলেন। কিন্তু আজ পর্যন্ত তারা একটা পয়সাও দেয় নি। আজকে এখানে আপনারা এই ধরণের কথা বললেন কিন্তু কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে এই ধরণের কথা বলতে দেখলাম না।

আমাদের পশ্চিমবাংলার অর্থমন্ত্রী এত বাধা সত্ত্বেও রাস্তাঘাট উন্নয়নের জন্য, সেচ ব্যবস্থা ঠিক রাখার জন্য বরাদ্দ বাড়িয়ে চলেছেন। শিক্ষার ক্ষেত্রে ৫ হাজার নতুন শিক্ষাকেন্দ্র স্থাপন করার চেষ্টা করছেন। প্রতি ব্লকে একটি করে বৃত্তিমূলক শিক্ষাকেন্দ্র,

*একটি করে উচ্চ মাধ্যমিক স্কুল যাতে হয় তার জন্য বরাদ্দ রাখা হয়েছে। সরকারি প্রচেষ্টার মাধ্যমে ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপনের জন্য বাজেটে বরাদ্দ রেখেছেন, এই* বাজেটের মধ্যে দিয়ে আমরা দেখতে পাচ্ছি, গ্রামীন বিশ্ববিদ্যালয় যাতে গড়ে ওঠে, কারিগরি বিদ্যালয় যাতে গড়ে ওঠে তার জন্য ব্যবস্থা রেখেছেন এবং এইজন্য দুশ কোটি টাকা রেখেছেন। আরও ১,২০০ নতুন বাস যাতে জনস্বার্থে চালানো যায় তার জন্য ব্যবস্থা রেখেছেন। পুরনো বাস যাতে মেরামত করে সমবায়ের ভিত্তিতে বেকারদের দিয়ে চালানো যায় তার ব্যবস্থা করেছেন। তাই এই বাজেট ঐতিহাসিক এবং জনমুখী বাজেট। এই বাজেট ৮০ ভাগ মানুষের বাজেট। তাই আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রমথনাথ রায় ঃ** মাননীয় সভাপতি মহাশয়, গত ২২ তারিখে ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয় ২০০০-২০০১ সালের জন্য যে বাজেট পেশ করেছেন আসেমব্লিতে তার বিরোধিতা করে খুব সংক্ষেপে আমি দুচারটি কথা তুলে ধরছি। অসীমবাবুর বাজেট প্রস্তাব পাঠ করে আমার মনে হল আব্রাহাম লিঙ্কনের একটি কথা। আব্রাহাম লিঙ্কন বলেছিলেন, একজন মানুষকে কিছু দিনের জন্য বোকা বানানো যায়। কিছু লোককে কিছু দিনের জন্য বোকা বানানো যায়। কিন্তু সব লোককে চিরদিনের জন্য বোকা বানানো যায় না। আমি জানি না, প্রতিবার মাননীয় অর্থমন্ত্রীর বাজেট আসছে এবং ধ্বনি ভোটে তা পাসও হচ্ছে, কিন্তু কতদিনের জন্য এইভাবে মানুষকে ঠকানো যাবে? আমি একটা বার্নিং ইস্যু এখানে তুলে ধরছি। আমাকে তপন হোড় মহাশয় বাধা দেবার চেষ্টা করছিলেন। পশ্চিমবঙ্গে সি.এ.ডি.সি. আছে ২১টি, উত্তরবঙ্গে আছে ৭টি এবং দক্ষিণবঙ্গে আছে ১৪টি, যেটি আপনার অধীনে পরিচালিত হয়। আপনি কি জানেন, কাগজে একটি বিজ্ঞপ্তি বেরিয়েছে? আমি তা পাঠ করে শোনাবো। সি.এ.ডি.সি.-তে একর প্রতি জলকর যেটা ২৪০ টাকা ছিল, সি.এ.ডি.সি.-র রিভাইজড হয়ে সেটা হয়েছে ৮৬৪ টাকা। অর্থাৎ ৬২৪ টাকা প্রতি একরে বাড়াল। শুধু কালিগঞ্জে এই জলকর কালেকশন হওয়ার কথা ৩ লক্ষ ২৫ হাজার টাকা। অর্থাৎ পশ্চিমবঙ্গে সি.এ.ডি.সি.-তে যে জলকর কালেকশন আছে, আমি জানি না আপনি জানেন কিনা, আমি উদ্ধৃতি দিচ্ছি। তারা বলেছেন—'আমরা যে জলকর ধার্য করেছি তা অর্থমন্ত্রীর সঙ্গে কথা বলে ঠিক করেছি। মাইনর ইরিগেশন কর্পোরেশনের প্রয়োজন ছিল। আমাদের সেচের ব্যবস্থা এর চাইতে অনেক ভাল। আমাদের কাজের মান ভাল রাখার জন্য নতুন হারে কর ধার্য করতে হয়েছে'। ওরা আরও বলেছে, আপনি চাইলে আমি আপনাকে বিজ্ঞপ্তির কপি দেব। এ নিয়ে এলাকায় জনগণের বিক্ষোভ হয়েছে। ওরা বলেছে, সবার সঙ্গে আলোচনা করে এই কড়া সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

[5-40 — 5-49 p.m.]

আপনি আপনার বাজেট বইয়ের বাইশ পাতায় বলেছেন এই অবস্থার মুখে দাঁড়িয়ে, রাজ্য পরিকল্পনা পর্ষদ ইতিমধ্যেই সেচ, গ্রামোন্নয়ন ও পুর দপ্তর, এবং জেলা পরিষদগুলোর সঙ্গে সমন্বয় সাধন করে প্রতিটি ক্ষতিগ্রস্ত জেলার গুরুত্বপূর্ণ সেচ বাঁধগুলি মেরামত ও নির্মাণ, এবং জলনিকাশী ব্যবস্থার উন্নয়নের একটি সামগ্রিক পরিকল্পনা রচনা করেছে। তার ভিত্তিতে রাজ্য সরকার বাজেট থেকে অর্থ বরাদ্দ করে এবং একই সঙ্গে গ্যারান্টি দিয়ে হাডকো সংস্থা থেকে ঋণ সংগ্রহ করে প্রকল্পগুলির রূপায়ন সেচ দপ্তর, পঞ্চায়েত ও পুরসভাগুলির সম্মিলিত উদ্যোগে শুরু করে দিয়েছে। আপনি আপনার বাজেট পেশ করেছেন ২২ শে মার্চ, তার আগেই আপনার দপ্তর থেকে ২৫.২.২০০০ তারিখে বিজ্ঞপ্তি জারি হয়েছে, ইন্ট্রোডাকশন অফ রিভাইজড ওয়াটার রেট যেটা ১.১১.১৯৯৯ তারিখে হয়েছে, তার ওপরে বিজ্ঞপ্তি আপনার দপ্তর থেকে করা হয়েছে। এই ডেটগুলো লিখে রাখবেন এবং সংবাদপত্রগুলোকেও বলছি, তারা লিখে রাখবেন। মাননীয় অর্থমন্ত্রী সি.এ.ডি.সি. এরিয়া দেখাশোনা করেন। এখানে ১১টি এরিয়া তাঁর দপ্তরের অধীনে, সেখানে তাঁর দপ্তর থেকে বিজ্ঞপ্তি প্রচার করে বলা হয়েছে যে, জলকর ২৪০ টকার থেকে ৮৬৪ টাকায় বাড়িয়ে দেওয়া হল। মাননীয় অর্থমন্ত্রী যেখানে বিবেচনা করার কথা বলেছেন সেখানে তাঁর দপ্তর থেকে বলা হল যে এটা মার্চ মাস থেকে কার্যকর করা হবে। এই যে ২৪০ টাকার থেকে ৮৬৪ টাকা বাড়িয়ে দেওয়া হল, এই সি.এ.ডি.সি. এরিয়া সম্পর্কে একটা বই স্বরাজ ভট্টাচার্য লিখেছেন তাতে বলেছেন নিজস্ব প্রকল্প অঞ্চলে, গ্রামের দরিদ্রতম জনগণের সামগ্রিক অর্থনৈতিক সমৃদ্ধি অর্জনের লক্ষ্যে সি.এ.ডি.সি.-র নানা কর্মসূচির মধ্যে জলসেচ পরিকাঠামো নির্মাণ এবং তার রক্ষণা-বেক্ষণের কাজে যথেষ্ট মনোযোগ পেয়েছে। দরিদ্র্যতম জনগণের উদ্ধারের কথা বলা হলেও এবং আরও কাজের কথা বলা হলেও জলবদ্ধ করে দেওয়ার জন্য চাপ সৃষ্টি করা হচ্ছে। যারা বোরো চাষ করে, নিজেরা দেখাশোনা করে তাদেরকে বার বার করে বলে দেওয়া হল যে সি.এ.ডি.সি.-র ৮৬৪ টাকার ৮০ ভাগ না দিলে পরে ওই সি.এ.ডি.সি. এলাকার জল বন্ধ করে দেওয়া হবে। এই জলকর কোথাও ৮০ ভাগ, কোথায় ৭০ ভাগ কোথাও আবার ৯০ ভাগ দিতে হবে বলা হয়েছে। এতে এলাকাতে বিক্ষোভ এবং প্রতিরোধ গড়ে উঠেছিল কিন্তু আপনার বাজেট বইতে এই কর বাড়ানোর কথা অবশ্য কোথাও উল্লেখ নেই। এটা হলে পরে কৃষকদের আরও বেশি করে দুরবস্থার মধ্যে ফেলে দেওয়া হবে। সুতরাং এই ব্যাপারে আপনার চিন্তা ভাবনা যদি না থাকে তাহলে দুর্ভোগের অন্ত থাকবে না। এইভাবে জলকর বৃদ্ধি হলে পশ্চিমবঙ্গে সি.এ.ডি.সি. এলাকায় একটা নতুন করে বাধার সৃষ্টি হবে। এই সি.এ.ডি.সি. এলাকাটা সেচ ব্যবস্থার অধীনে এবং সি.এ.সি.ডি. এলাকাটি দেখাশোনা করেন অর্থমন্ত্রর দপ্তর, আর সেচ ব্যবস্থার একটা দিক দেখেন নন্দগোপাল

ভট্টাচার্য এবং আরেকটা দিক দেখেন দেবব্রত বন্দ্যোপাধ্যায়। দেবব্রতবাবু আর এস পি-র এবং নন্দবাবু সি পি আই। কিছুদিন আগে সি পি আই শরিক দল থেকে সড়ে গিয়েছিলেন, আবার এসেছেন। তার ফলে দেখা যাচ্ছে এই জলকর আদায়ের ক্ষেত্রে কোথাও ২৪০ টাকা রয়েছে আর কোথাও সেটা বেড়ে ৮৬৪ টাকা হয়েছে। এই যে বৈষম্য এর ফলে কৃষকদের মধ্যে একটা বিক্ষোভ ক্ষোভ দানা বেঁধে উঠেছে। দেবব্রতবাবুর জায়গায় ২৪০ টাকা আর অসীমবাবুর সি.এ.ডি.সি. এলাকায় ৮৬৪ টাকা জলকর করা হল। এই বৈষম্য কেন আমি এই ব্যাপারে দেবব্রতবাবুকে প্রশ্ন করেছি, নন্দবাবুকে প্রশ্ন করেছি, তারা এর কোন উত্তরই দিতে পারেন নি। তাহলে কি সি.এ.ডি.সি. এলাকা কি পঞ্চায়েতের থেকে বাইরে সেটা আপনার কাছে জানতে চাই। আপনিই বলেছেন এখনি এটা করছি না, আমাদের কৃষক সভায় অনেকে আছেন তাদের কাছ থেকে রিপোর্ট নেব এবং তথ্য সংগ্রহ করব তারপর সিদ্ধান্ত নেব। আমার প্রস্তাব যে, পরে যখন সিদ্ধান্ত নেবেন ঠিক করেছেন তখন এইভাবে সি.এ.ডি.সি. অঞ্চলে এইভাবে জলকর আদায়ের ক্ষেত্রে বৈষম্য সৃষ্টি করে বিপুল হারে কর বাড়াচ্ছেন তাতে সঙ্কট ঘনীভূত হয়েছে। 'আপনি বলছেন করা হবে আর আপনার দপ্তর দরিদ্র মানুষের উপর জলকরের বোঝা আরও বাড়িয়ে দিচ্ছেন। এবং এরফলে একটা বিরাট ক্ষোভের সৃষ্টি হচ্ছে এই সি.এ.ডি.সি. এলাকার জনগণের মধ্যে।

আপনি চাইলে বিজ্ঞপ্তির কপিটা আপনাকে আমি দিতে পারি। এবারে অন্য কথা বলছি, সমালোচনা নয়, এখানে তপন হোড় আছেন হয়ত লাফিয়ে উঠবেন, এখানে বামফ্রন্টের যারা আছেন এবং আমরাও কেন্দ্রীয় সরকারের জনস্বার্থ বিরোধী বাজেটের সমালোচনা করছি। আপনারাও বিযোদ্গার করছেন। কেন্দ্রীয় সরকারের বাজেট জনস্বার্থের পক্ষে নয়, বিরুদ্ধে। ওরা তো ডিজেল এর দাম বাড়াচ্ছে, সারের ভর্তুকি কমিয়ে দাম বাড়াচ্ছে, অনেক কিছুতেই তারা বাড়াচ্ছে। এখানে আপনাদের সরকার, অসীমবাবু আপনাদের মানুষ রাস্তাঘাটে মিছিল করছে, স্ট্রিট কর্ণার করছে, কেন্দ্রীয় বাজেটের বিরুদ্ধে, কিন্তু এখানে আপনাদের সরকার, আপনাদের দপ্তর, আপনাদের পরিচালনাধীনে আপনারা জলকর নিচ্ছেন ২৪০ টাকা পার একরে। আবার পাশের জায়গায় ৮৬৪ টাকা পার একর করলেন, আপনাদের দপ্তরের মানুষরা সি.এ.ডি.সি.-র মানুষরা এদের উপর অত্যন্ত চাপ সৃষ্টি করেছে, ফলে একটা হাহাকার অবস্থা সৃষ্টি হয়েছে। আমার প্রস্তাব, অসীমবাবু ৮৬৪ টাকা যেটা করেছেন, এটা কমিয়ে ২৪০ টাকা করে দিন। বিদ্যুৎ খরচ বেড়েছে, মেইনটেনান্স খরচ বেড়েছে, ফলে খরচ বাড়বে, তাই বলে এক জায়গায় ৮৬৪ আর অন্য জায়গায় ২৪০ থাকবে এই বৈষম্য মেনে নেওয়া যায় না। এটা চরম স্ববিরোধিতা। একই সরকারের সময় একটা জলকর হচ্ছে ৮৬৪ আর একটা হচ্ছে ২৪০। আমাদের উত্তরবঙ্গ নিয়ে ৩০ তারিখে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ এর উপর যখন আলোচনা হবে,

সেদিন আবার আলোচনা করব। এখানে অনেকেই জানেন বামফ্রন্টের বিধায়করা জানেন, সাব-রেজিস্ট্রি অফিসে জমি রেজিস্ট্রি করতে গেলে অতিরিক্ত রেজিস্ট্রেশন চার্জ এর যে ব্যবস্থা করেছেন, তা তপনবাবু সমর্থন করেন কিনা জানি না, জমি বেচাকেনা হচ্ছে হয়ত ১০ হাজার টাকায় বিঘে সাব-রেজিস্ট্রার সাহেব সেখানে দর বেঁধে দিয়েছেন,—সেই এলাকায় ২৫ হাজার টাকা বিঘে। এবারে রেজিস্ট্রি অফিসে যেটা হচ্ছে, আমি যে টাকা লেনদেন করছি ১০ হাজার টাকা, আমি কিন্তু স্ট্যাম্প ডিউটি দিচ্ছি ২৫ হাজার টাকার উপরে। এটা কিন্তু প্রত্যেক বিধায়করাই জানেন, কিন্তু কেউ সোচ্চার হচ্ছেন না। এখানে একটা চাপ সৃষ্টি করা হচ্ছে ডিপ্রাইভ করা হচ্ছে গ্রামের মানুষকে তাদের উপর চাপ দিয়ে রেভিনিউ কালেকশন করার চেষ্টা হচ্ছে। আমার বক্তব্য, এই ব্যাপারে বলি, যেখানে যে সাব-রেজিস্ট্রার থাকুক না কেন, আপনি একটা ফেয়ার নির্দেশ দিয়ে দিন, যেখানে যে জমির যে দাম, সেইভাবে যেন দাম অনুযায়ী রেজিস্ট্রি চার্জ নেওয়া হয়। এই বলে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ চেয়ারপার্সন ঃ** এখন সভার বিরতি, আগামী সোমবার ২৭ শে মার্চ বেলা ১১টার সময় আমরা আবার মিলিত হব।

## Adjournment

The House was then adjourned at 5-49 p.m. till 11 a.m. on Monday, the 27th March, 2000 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 27th March, 2000 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 08 Ministers, 05 Ministers of State and 158 Members.

[11-00 — 11-10 a.m.]

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রীরা উপস্থিত না থাকলে আপনারা হৈ চৈ করেন, এবারে কি হবে।

*** ৮৫ ঃ** (হেল্ড ওভার)

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্নটা হবে না, কারণ আমরা যা খবর পেয়েছি মন্ত্রী মহাশয়ের একটা অ্যাক্সিডেন্ট হয়েছে, তিনি আসতে পারছেন না।

### Starred Questions
### (to which oral answers were given)

#### লোক আদালত

*১৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৯) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্তমান আর্থিক বছরে রাজ্যের বিভিন্ন স্থানে লোক আদালত পরিচালনার জন্য নির্দিষ্ট লক্ষ্যমাত্রা নির্দিষ্ট করা হয়েছিল;

(খ) সত্যি হলে, উক্ত লক্ষ্যমাত্রা কত; এবং

(গ) জানুয়ারি, ২০০০ পর্যন্ত কতগুলি লোক আদালত অনুষ্ঠিত হয়েছে?

**শ্রী নিশীথ অধিকারী ঃ**

(ক) কোনও নির্দিষ্ট লক্ষ্যমাত্রা স্থির করা হয়নি। শুধু মাত্র প্রতিটি জেলায় অর্থাৎ ১৮টি জেলায় প্রতি মাসে অন্তত ১ দিন করে লোক আদালত পরিচালনা

করার সিদ্ধান্ত হয়েছিল।

(খ) কোনও নির্দিষ্ট লক্ষ্যমাত্রা ছিল না।

(গ) ১৩৩টি।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, জানুয়ারি ২০০০ সাল পর্যন্ত ১৩৩টি লোক আদালত অনুষ্ঠিত হয়েছে আমাদের রাজ্যে। আমি জানতে চাইছি, ঐ আদালতগুলিতে কতগুলি মামলা নিষ্পত্তি হওয়ার জন্য এসেছিল এবং কতগুলি মামলার নিষ্পত্তি হয়েছে?

**শ্রী নিশীথ আধিকারী ঃ** কতগুলি মামলার নিষ্পত্তি হয়েছে সেই ফিগারগুলো আপনাকে যোগ করে নিতে হবে। আমার কাছে যা যা ফিগার আছে আমি বলছি—১১৪ + ৬৭৫ + ৩৩০ + ৩২২ + ৩৭৩ + ২৭৪ মোট কত হল সেটা আপনি যোগ করে নেবেন। লোক আদালতভিত্তিক কতগুলি মামলার নিষ্পত্তি হয়েছে? লোক আদালতগুলিকে ক্ষতিপূরণ হিসাবে টাকা দেওয়া হয়েছিল কিনা এবং কত পরিমাণে দেওয়া হয়েছিল?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** আমি বলব এক্ষেত্রেও ক্ষমা করবেন, এখানেও একটু ক্যালকুলেট করতে হবে। ৪৯ লক্ষ ২৮ হাজার ৪২৯ ঃ ১ কোটি ৯১ লক্ষ ৪২ হাজার ৬১৭ ঃ ৪ কোটি ৫৯ লক্ষ ৮৯ হাজার ৪৭৭ ঃ ১ কোটি ৫৩ লক্ষ ৭৪ হাজার ৯৫২ ঃ ২ কোটি ১৬ লক্ষ ২৭ হাজার ৬০০ ঃ ১ কোটি ৯৭ লক্ষ ৫০ হাজার ৭২৩ এবং ১ কোটি ৪৯ লক্ষ ৩১ হাজার ৩৭৬।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মন্ত্রী মহাশয় যা বলেছেন, তাতে ১২ কোটির বেশি ক্ষতিপূরণ হিসাবে দিয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে—রাজ্যে স্টেট লিগাল সার্ভিসেস অথরিটি আছে। হাইকোর্টে লিগাল সার্ভিসেস কমিটি আছে। জেলাভিত্তিকও আছে। মহকুমাভিত্তিক পর্যায়ে এই লিগাল সার্ভিসেস অথরিটি করার কথা বলেছেন গতবারের বাজেটে। এটা কোন পর্যায়ে আছে।

**শ্রী নিশীথ অধিকারী ঃ** মহকুমা স্তরে লিগাল সার্ভিসেস অথরিটি করার যে ব্যবস্থা, সেটা আইনে আছে। আমরাও সেই নামগুলি রাজ্য সরকারের থেকে হাইকোর্টে পাঠিয়েছি। হাইকোর্ট এখনও অনুমোদন করে দেয়নি। বোধ হয় ২-১ দিনের মধ্যে দেবে। দিলেই সঙ্গে সঙ্গে হয়ে যাবে।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** লোক আদালতের বিষয়ে আপনি অ্যাক্সিডেন্টাল বেনিফিট দেন। এছাড়াও টার্মস অফ রেফারেন্সের মধ্যে আর কি বিষয় আপনি করতে পেরেছেন।

**শ্রী নিশীথ অধিকারী ঃ** লোক আদালতে টার্মস অফ রেফারেন্স বলে কিছু থাকে না। কোর্টের বাইরে যেগুলি ক্রিমিনাল মামলা না হয়, অন্য সমস্ত মামলা এখানে নিয়ে আসা হয় দু পক্ষ একমত হলে। এখানে দেখা যাচ্ছে ম্যাট্রিমোনিয়াল কেসও লোক আদালতের মাধ্যমে মিটে যাচ্ছে।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** স্যার, আমি আমার জেলায় ডিস্ট্রিক্ট লিগাল সার্ভিস অথরিটির সদস্য। আমরা ওখানে লোক আদালত করেছি। কিন্তু লোক আদালতের পেরিফেরি ছোট মনে হচ্ছে। এই পেরিফেরি বাড়ানো যায় কিনা জানাবেন এবং ম্যাট্রিমোনির ব্যাপারে আছে, ব্যাঙ্কের সঙ্গে যখন সমস্যা হয়, তখন তাদের নোটিশ দিলে আসে না। এতে আইনগত বাধ্যবাধকতা কতখানি এবং এই পেরিফেরি বাড়ানো যায় কিনা জানাবেন।

**শ্রী নিশীথ অধিকারী ঃ** লিগাল সার্ভিসেস অথরিটি অ্যাক্ট অনুযায়ী এখানে কিন্তু এই অ্যাওয়ার্ডগুলি ডিক্রি হওয়ার যোগ্য। এক্ষেত্রে এনফোর্স করা যায় ফলে যদি এমন অ্যাওয়ার্ড হয় দুই পক্ষের সামনে, তাহলে সেই ডিক্রি জারি করাও যেতে পারে। আর শুধুমাত্র মোটর অ্যাক্সিডেন্ট, থেপট কেস একমাত্র সেটাই আসবে তা নয়, আমরা আনতে পারছি না, বা দুইপক্ষ আসছে না বলেই এটা হচ্ছে। যদি দুই পক্ষকে আনা যায়, সেই রকম অবস্থা যদি সৃষ্টি করতে পারি, তাহলে অনেক মামলা এইভাবে নিষ্পত্তি হতে পারে সেইজন্য লিগাল সার্ভিসেস অথরিটি অ্যাক্ট ১৯৮৭ তৈরি হয়েছে।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী সমর হাজরা ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে যে আপনি ১২৪টা লোক আদালত গঠনের কথা বলেছেন। দীর্ঘদিন ধরে যে মামলাগুলো চলছে, সেই মামলা নিষ্পত্তি করার জন্য, জেলা থেকে নিষ্পত্তি করার জন্য ব্লক স্তরে, লোক আদালত করার কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** এই মুহূর্তে ব্লক ভিত্তিক কোনও পরিকল্পনা নেওয়া হয়নি। এইরকম হওয়া নিশ্চিতই ভাল। আমরা এখনও মহকুমা স্তরেও যেতে পারিনি। তবে ভবিষ্যতে নিশ্চয়ই চেষ্টা করা হবে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** আপনি বললেন ১৪০টা লোকটা হয়েছে। আপনি বলেছেন এতে গরিব মানুষরা আশ্রয় পাবে। এই বিষয়ে প্রচুর লোকে যাতে জানতে পারে তার ব্যবস্থা করবেন কি?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** আসলে এটা তো বর্তমানে একটা স্ব-শাসিত সংস্থা লিগাল সার্ভিস অথরিটি। এটা করার দায়িত্ব তাদের। তারা রাজ্য স্তরে, জেলা স্তরে, আগামী

দিনে মহকুমা স্তরে এটা করে আমরা এখন থেকে মাননীয় সদস্যের ইচ্ছা দেব যে এটা সম্পর্কে আরও বেশি প্রচার করা হোক।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে লোক আদালতে কোন স্তরের কেসগুলো নিষ্পত্তি হয়।

**শ্রী নিশীথ অধিকারী ঃ** আইন অনুযায়ী যে কোনও স্তরে মামলা যেটা চলছে, তাতে যদি দুই পক্ষ মনে করে, আদালত মনে করে, সেটা মূল ট্রায়াল বিচার স্তরে হতে পারে এমন কি অ্যাপীল স্তরে হতে পারে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার প্রশ্ন এই যে লোক আদালত হয়েছে মানুষ যাতে তাদের বিচার পায়, তাদের কথা শোনা হয় এই দৃষ্টিভঙ্গি থেকেই লোক আদালত করা হয়েছে কিন্তু সেই আদালত জেলা স্তর থেকে নিচে নামাতে পারা যায়নি। একটা জেলা হেড কোয়ার্টারে দূরবর্তী গ্রাম থেকে মানুষ আসে সুবিচার পাওয়ার আশায়। এই কারণে মহকুমা স্তরে নির্দিষ্ট সময় সীমার মধ্যে এই আদালত করার কোনও ভাবনা চিন্তা আছে কি?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** আমি এই মুহূর্তে বলতে পারব না। কারণ রাজ্যের লিগাল এইড কমিটি, লিগাল সার্ভিস অথরিটি এটা তাঁদের বিবেচ্য। আমি ভাবনা-চিন্তার কথা তাদের জানাব।

**মিঃ স্পিকার ঃ** মিঃ কিরণময় নন্দ আপনার কোয়েশ্চেন আমি কল করছি।

## মৎস্যজীবীদের গৃহ নির্মাণ

*১৩২।(অনুমোদিত প্রশ্ন নং *৬৮) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, চলতি আর্থিক বছরে (১৯৯৯-২০০০) দরিদ্র মৎস্যজীবীদের স্বার্থে গৃহ নির্মাণ প্রকল্প চালু করা হয়েছিল; এবং

(খ) সত্যি হলে, যৌথ এ ধরনের কটি বাড়ি নির্মাণের লক্ষ্যমাত্রা পূরণ হয়েছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৯৯-২০০০ সালে এই প্রকল্পে ১০৬২টি বাড়ি নির্মাণের লক্ষ্যমাত্রা ধার্য করা

হয়েছে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে মৎস্যজীবীদের দারিদ্রতা চিহ্নিতকরণের মাপকাঠি কিভাবে নিরূপিত হয়?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই সব প্রকল্প জিলা পরিষদ থেকে অনুমোদন পাওয়ার পরে আমরা রূপায়িত করি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মৎস্যজীবীদের স্বার্থে গৃহ নির্মাণের ক্ষেত্রে প্রতিটি গৃহের জন্য বরাদ্দ বর্তমান বাজার অনুপাতে কত এবং বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** প্রতিটি গৃহ বাবদ ৩৫ হাজার টাকা। এর মধ্যে অর্ধেক রাজ্য সরকার এবং অর্ধেক কেন্দ্রীয় সরকার দেয়।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** বর্তমান আর্থিক বছরে সামুদ্রিক মৎস্যজীবীদের কত জনকে এই প্রকল্পের অন্তর্ভূক্ত করা হবে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** সামুদ্রিক মৎস্যজীবী বলে আলাদা কিছু নেই, প্রতিটি জেলা-ওয়াড়ী মৎস্যজীবী গ্রাম তৈরি করার ক্ষেত্রে জিলা পরিষদের যে অনুমোদন পাই সেইভাবে হয়। আমাদের সমুদ্র উপকূলবর্তী জেলা বলতে দক্ষিণ ২৪ পরগনা এবং মেদিনীপুর (পূর্ব)। দক্ষিণ ২৪ পরগনায় ১৫১টি এবং মেদিনীপুরে ৩০০টি বাড়ি তৈরি হচ্ছে।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় মন্ত্রী উত্তরবঙ্গের জেলাগুলিতে গৃহ নির্মাণের জেলা-ওয়াড়ী যে টার্গেট ছিল এবং যেটা পূর্ণ হয়েছে তার ব্রেক-আপটা দিন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** দক্ষিণ দিনাজপুর জেলায় ৫০টা, দার্জিলিং জেলায় ৫১টা এছাড়াও জলপাইগুড়িতে ১০০টি বাড়ি নির্মাণের কাজ প্রায় শেষ হয়ে এসেছে। কোচবিহারের ১০০টি বাড়ি তৈরির কাজ আমরা সমাপ্ত করেছি।

**(ভয়েজ ঃ টার্গেট কি ছিল সেটা বলুন)**

টার্গেট কিছু নেই, জেলাপরিষদ থেকে যেভাবে স্কিম পাই সেইভাবে আমরা দিই। লক্ষ্যমাত্রা কিছু নেই।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** আপনি দেড় হাজারের মতো ঘর করেছেন, জেলা-ওয়াড়ী ব্রেক-আপটা দিন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** কোচবিহার-১০০, দক্ষিণ ২৪ পরগনা-১৫১, হাওড়া-১০০, বীরভূম-১০০, মেদিনীপুর (পূর্ব)-৩০০, মুর্শিদাবাদ-৫০, উত্তর ২৪ পরগনা-৫১, দার্জিলিং-৬০; জলপাইগুড়ি-১০০ এবং দক্ষিণ দিনাজপুর-৫০টি মোট ১০৬২টি। এছাড়া গত বছর যে সব বাড়ির কাজ চলছে তার মধ্যে ৫টি জেলা আছে।

**শ্রী নৃপেন গায়েন ঃ** দক্ষিণ ২৪ পরগনা জেলায় হিঙ্গলগঞ্জ সমুদ্র উপকূলবর্তী অঞ্চল সুন্দরবনের কাছে, সেখানে মৎস্যজীবীর একটা আদর্শ গ্রাম গঠিত হয়েছে, সেখানে মন্ত্রী গিয়েছিলেন এবং সেখানে অর্থমন্ত্রীও গিয়েছিলেন। আমি জানতে চাইছি এই সব মৎস্যজীবীদের যে বাড়ি নির্মিত হওয়ার পরবর্তীকালে সামুদ্রিক ঝড় বা প্রাকৃতিক দুর্যোগের কারণে সেই বাড়ি ঘর নষ্ট হয়ে যেতে পারে সেই গৃহগুলি সংস্কারের কোনও ব্যবস্থা আছে কিনা? হলে কি রকম টাকা বরাদ্দ হতে পরে এই রকম প্রাকৃতিক দুর্যোগে যদি নষ্ট হয়?

**শ্রী কিরণময় নন্দ ঃ** যে কোন বাড়ি হয় ত্রাণ দপ্তরের যে বরাদ্দ থাকে সেই অনুযায়ী হয়ে থাকে। এর জন্য মৎস্য দপ্তরে আলাদা কোনও বরাদ্দ থাকে না।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** সুপার সাইক্লোন ওড়িষ্যায় হিট করেছিল। কিন্তু গঙ্গাসাগর-সহ দক্ষিণ ২৪ পরগনায়ও ভয়ঙ্কর ভাবে আসার কথা ছিল। সেই কথা ভেবে এবং দক্ষিণ ২৪ পরগনার দরিদ্র মৎস্যজীবীদের বাঁচানোর জন্য ত্রাণ দপ্তর এবং মৎস্য দপ্তর সমীক্ষা করেছিল। অর্থাৎ কিনা ফ্লাড সেন্টারগুলো এমন ভাবে তৈরি হবে যা কিনা ঐ ধরনের সুপার সাইক্লোনকে ফাইট দিতে পারবে। সেই ফ্লাড সেন্টার তৈরি করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** ইতিমধ্যে সাগরে এই ধরনের সেড তৈরি করেছি এবং এই রকম সমুদ্র উপকূলবর্তী এলাকায় যেখানে মাছ ধরা হয় সেখানে এই ধরনের শেডের পরিকল্পনা আছে।

### আদালত অবমাননার মামলা

*১৩৬।(অনুমোদিত প্রশ্ন নং *৪৩৭) **শ্রী অশোককুমার দেব ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে সরকারের বিরুদ্ধে কতগুলি আদালত অবমাননার মামলা বিচারাধীন রয়েছে (আদালতওয়ারি, হাইকোর্টসহ); এবং

(খ) এই ধরনের মামলার সংখ্যা কমাতে আইন বিভাগ কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**শ্রী নিশীথ অধিকারী ঃ**

(ক) বর্তমান আর্থিক বছরে হাইকোর্টের ক্ষেত্রে ৪০০ টি এবং রাজ্য প্রশাসনিক ট্রাইব্যুনালের ক্ষেত্রে ১২০টি।

(খ) (১) একজন সিনিয়র গভর্নমেন্ট অ্যাডভোকেটকে কেবলমাত্র আদালত অবমাননার মামলাগুলি দেখাশুনার জন্য নিয়োগ করা হয়েছে। তিনি প্রয়োজনবোধে সরকারি প্যানেলভুক্ত আইনজীবীকে তাহার কাজে সহযোগিতা করার জন্য নিযুক্ত করেন।

(২) হাইকোর্টে বিধিনির্দেশকের অধীন একটি যোগাযোগ কেন্দ্র চালু হয়েছে। উক্ত যোগাযোগ কেন্দ্র থেকে হাইকোর্টে সরকারের বিরুদ্ধে দেওয়া আদেশগুলি তৎক্ষণাৎ সংশ্লিষ্ট আধিকারিকের নিকট পৌঁছে দেওয়া হচ্ছে যাতে করে আদেশগুলির বিরুদ্ধে সত্ত্বর আপীল করা হয় অথবা আদেশগুলি পালন করা হয়।

(৩) হাইকোর্টের যে আদেশগুলি সরকারের বিরুদ্ধে দেওয়া হয়েছে সেইগুলির বিরুদ্ধে আপীল করার ক্ষেত্রে প্রশাসনিক জটিলতা লাঘব করা হয়েছে এবং এ ব্যাপারে বিভিন্ন দপ্তরের সচিব ও আইন শাখার অফিসারদেরকে বিধি নির্দেশকের সঙ্গে নিয়মিত মিটিং-এর ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী অশোককুমার দেব ঃ** আপনি ৪০০ এবং ১২০-টা কেসের কথা বললেন। এর মধ্যে কতগুলোতে সরকার পক্ষ জয়যুক্ত হয়েছে এবং কতগুলোতে হতে পারেনি?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** এটা এখনই বলা সম্ভব নয়। কারণ, এগুলো এখনও বিচারাধীন রয়েছে।

**শ্রী অশোককুমার দেব ঃ** সিনিয়র অ্যাডভোকেটকে দিয়ে আপনারা একটা কমিটি তৈরি করেছেন এবং বলেছেন, 'তিনি প্রয়োজনবোধে সরকারি প্যানেলভুক্ত আইনজীবীকে তাহার কাজে সহযোগিতা করার জন্য নিযুক্ত করেন'। এই সিনিয়র অ্যাডভোকেট কারা এবং আপনাদের প্যানেলে কাদের নাম আছে?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** সিনিয়র অ্যাডভোকেটের নাম শ্রী অমল বসু চৌধুরি। তিনি প্যানেলে যারা আছে তাদের যে কাউকে নিতে পারেন।

**শ্রী অশোককুমার দেব ঃ** আপনারা বলেছেন, প্রয়োজনে যাঁরা অফিসার আছেন তাদের সঙ্গে আলোচনা করা হবে এবং সেই ব্যাপারে মিটিং করছেন বলেছেন। আপনি যে অফিসারদের কথা বললেন, তাঁরা কারা? আর মিটিং-এ শুধু সেই অফিসাররাই থাকেন, না আইনজীবীরাও থাকেন?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** মামলাগুলো বিভিন্ন অ্যাডমিস্ট্রেটিভ ডিপার্টমেন্ট থেকে আসে। সুতরাং সংশ্লিষ্ট ডিপার্টমেন্টের সেক্রেটারি, ল সেলের অফিসার ইন-চার্জকে নিয়ে এবং এল.আর.-কে নিয়ে মিটিং হয়। তাঁরা দেখেন যাতে সঙ্গে সঙ্গে অ্যাপিল করা যায় এবং যেখানে অ্যাপিল করার সুযোগ থাকে না সেখানে যাতে আদেশগুলো তাড়াতাড়ি পালন করা যায়।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** আমরা দেখছি আদালত অবমাননার মামলায় সরকারকে অযথা কিছু খরচ বহন করতে হয়। সুতরাং আমার প্রশ্ন হচ্ছে, যে সমস্ত অফিসাররা আদালত অবমাননা করছে তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয় কি?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** প্রথম কথা হচ্ছে, আদালত অবমাননার সঙ্গে যুক্ত অফিসারের প্রসঙ্গে আদালত বললে শাস্তি হয়। তাতে জেল পর্যন্ত হতে পারে। মাননীয় সদস্য একজন আইনজীবী, তিনি এটা জানেন।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** এ ক্ষেত্রে সরকারের যে খরচ হয় সেটা কি সংশ্লিষ্ট অফিসারের কাছ থেকে আদায় করা হয়? এর ফলে যে পাবলিক এক্সচেকার নষ্ট হচ্ছে, সেটা কি সংশ্লিষ্ট আমলার কাছ থেকে আদায় করা হয়? কোর্ট বললে শাস্তি হবে, সেটা অন্য ব্যাপার, সেটা সে তার নিজের দোষে পাবে। কিন্তু তার জন্য সরকারের যে খরচ হচ্ছে সেটা কি তার কাছ থেকে আদায় করা হয় কিংবা কনফিডেন্সিয়াল রিপোর্টে কি তা লেখা হয়?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** দ্বিতীয় যেটা বললেন, কনফিডেন্সিয়াল রিপোর্ট—যেখানে আদালত সংশ্লিষ্ট অফিসারের বিরুদ্ধে আদেশ দেন, সেখানে তাকেই অর্থ দিতে হয়। আদালত অবমাননার মামলা অন্যান্য মামলা থেকে একটু অন্য রকম। ইন গুড ফেথ এটা চলে, সে ক্ষেত্রে কারও কাছ থেকে টাকা আদায় করার মতো কোনও সুযোগ আইনে নেই।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** কোর্ট পারসোনাল লায়াবল করলে দিতে বাধ্য। কিন্তু কোর্ট তা না করলেও তার ভুলে বা দোষে সরকারের যে টাকা খরচ হয়ে যাচ্ছে তা কি সরকার তার কাছ থেকে আদায় করতে পারে না?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** আদালত অবমাননার মামলা যাতে কমানো যায় তার জন্য আমরা চেষ্টা করছি। তবে এগুলো হবার পিছনে বিভিন্ন কারণ আছে। আদালতের আদেশ সরকারের বিরুদ্ধে যাবার সাথে সাথে অনেক সময়ই অ্যাপিল করা হয় না এবং প্রশাসনিক জটিলতার জন্যই এটা হয়ে থাকে। বহু ক্ষেত্রেই নির্দিষ্ট দিনের মধ্যে আদশে পালন না করার জন্য বা অ্যাপিল না করার জন্য আদালত অবমাননা হয়। সর্ব ক্ষেত্রেই সংশ্লিষ্ট অফিসার দোষী. এ কথা বলা যায় না। আবার এটাও দেখা যায় আদালত অবমাননা করলে একজন, অথচ সেই ব্যাপারে সচিব থেকে আরম্ভ করে অনেকেই জড়িত হয়ে পড়েন। সুতরাং সমস্ত কিছুই বিচার-বিবেচনার ব্যাপার আছে।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** আদালতের রায়কে সঙ্গে সঙ্গে যদি ওবে করা হয় তাহলে আর আদালত অবমাননা করা হয় না। সুতরাং দেখা যাচ্ছে যে, সরকার অনেক ক্ষেত্রেই আদালতের রায় মানছে না. ফলে আদালত অবমাননার প্রশ্ন দেখা দিচ্ছে। অতএব এ বিষয়ে সরকারের দৃষ্টিভঙ্গি কি?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** আদালত যেসব আদেশ সরকারকে দেয়. সেসবের মধ্যে এমন অনেক আদেশ থাকে যেগুলোর বিষয়ে সরকার মনে করে অ্যাপিল করা উচিত সে অনুযায়ী আদেশ পালন না করে অ্যাপিল করা হয়। এই অ্যাপিল করার জন্য যেখানে ৩০ দিন সময় দেওয়া থাকে, সেখানে প্রশাসনিক জটিলতায় অনেক সময় ৩০ দিনের মধ্যে অ্যাপিল করা হয় না। ফলে কি হয়? সঙ্গে সঙ্গে ওটা আদালত অবমাননার যোগ্য বলে বিবেচিত হয় এবং মামলা হয়। এবং এগুলি অধিকাংশ ক্ষেত্রে জোর করে করানোর জন্য অর্থাৎ বলবৎ করানোর জন্য করা হয়। সব ক্ষেত্রে সরকার সমস্ত আদেশ ভেঙ্গে যতক্ষণ পর্যন্ত অ্যাপিলে না যাচ্ছে ততক্ষণ করা যাচ্ছে না।

### বিরল প্রজাতির কচ্ছপ

*১৩৭।(অনুমোদিত প্রশ্ন নং *১১৫২) **শ্রী তপন হোড় ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সম্প্রতি দিঘা সমুদ্র উপকূলে অসংখ্য বিরল প্রজাতির কচ্ছপ মারা গেছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত বিষয়ে সরকার কি পদক্ষেপ গ্রহণ করেছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) না।

*(খ) প্রশ্ন ওঠে না।*

[11-30 — 11-40 a.m.]

**শ্রী তপন হোড় :** আপনি বললেন, না। কিন্তু আমরা যতটুকু খবর পেয়েছি এবং এ ব্যাপারে খবরের কাগজে ছবি দিয়ে বেরিয়েছিল যে, দিঘা উপকূলে প্রায় ৫ হাজার বিরল প্রজাতির কচ্ছপ মারা গেছে। যেভাবে পরিবেশ দূষণ হচ্ছে তার ফলেই এই ধরনের কচ্ছপ মারা যাচ্ছে। এটা আপনার অবগতির মধ্যে আছে কি না?

**শ্রী কিরণময় নন্দ :** দিঘা উপকূলে এইসব কচ্ছপগুলি মারা যায়নি। অনেক মৃত কচ্ছপ জলে ভেসে এসে দিঘা উপকূলে ঠেকে।

**শ্রী তপন হোড় :** আপনি বললেন অনেকগুলি কচ্ছপ ভেসে এসেছে। আমার প্রশ্ন হচ্ছে, এর পরিমাণ কি হতে পারে এবং তার সঙ্গে সঙ্গে আপনার দপ্তর কি পরীক্ষা-নিরীক্ষা করছেন যে কেন এই ধরনের ঘটনা ঘটেছে?

**শ্রী কিরণময় নন্দ :** এটা আমাদের দপ্তরের আওতার মধ্যে পড়ে না।

**শ্রী তপন হোড় :** যে প্রজাতির কচ্ছপের কথা এখানে বলা হয়েছে সেই প্রজাতির কচ্ছপের মৃত্যু আমাদের কাছে উদ্বেগজনক ঘটনা। এ ব্যাপারে আপনার কি কিছু করার আছে?

**শ্রী কিরণময় নন্দ :** এটা বন সংরক্ষণ দপ্তরের আওতার মধ্যে পড়ে।

**শ্রী সৌগত রায় :** আমি প্রথমে মাননীয় মন্ত্রীকে সমবেদনা জানাই গতকাল উনি অ্যাক্সিডেন্টে পড়েছিলেন এবং ওনার ভাইয়ের যে পা ভেঙ্গে গেছে তার জন্য তাঁকেও সমবেদনা জানাই। এই বিরল প্রজাতির কচ্ছপের নাম হচ্ছে অলিভার রিডলি ট্রাটলস। এগুলি উড়িষ্যা কোস্টে এবং মেদিনীপুরের দিঘা কোস্টে আসে। গতকাল দেখলাম এবারে খুব বেশি অলিভার রিডলি ট্রাটলস উড়িষ্যা এবং তার আশে-পাশে এসেছে। এবারে দিঘা উপকূলে এই অলিভার রিডলি ট্রাটলস এসেছে কিনা ডিম পাড়ার জন্য?

**শ্রী কিরণময় নন্দ :** আমি খোঁজ নিয়েছি, তারা ডিম পাড়ার জন্য দিঘা উপকূলে আসে নি। যেগুলি এসেছে সেগুলি মৃত কচ্ছপ ভেসে এসেছে।

**শ্রী ঈদ মহম্মদ :** আমাদের পশ্চিমবঙ্গে কচ্ছপের কোনও প্রোজেক্ট আছে কিনা।

**শ্রী কিরণময় নন্দ :** আমার জানা নেই।

## রাজ্যে মাছ উৎপাদন

*১৪০।(অনুমোদিত প্রশ্ন নং *৬৯) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরের (১৯৯৯-২০০০) জানুয়ারি, ২০০০ পর্যন্ত রাজ্যে কি পরিমাণ মাছ উৎপাদিত হয়েছে; এবং

(খ) উক্ত সময়কালে রাজ্যে মাছের চাহিদা কিরূপ?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) বর্তমান আর্থিক বছরের (১৯৯৯-২০০০) জানুয়ারি, ২০০০ পর্যন্ত এ রাজ্যে মোট ৮.৫০ লক্ষ টন মাছ উৎপাদিত হয়েছে।

(খ) উক্ত সময়কালে রাজ্যে মোট মাছের চাহিদার পরিমাণ ৯.৪৪ লক্ষ টন।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, দু হাজার সাল—জানুয়ারি—পর্যন্ত ৮.৫০ লক্ষ টন মাছ এ রাজ্যে উৎপাদিত হয়েছে। আমার প্রশ্ন, বর্তমান বছরে কত পরিমাণে অভ্যন্তরীণ মিঠে জলের মাছ উৎপাদিত হয়েছে এবং কত পরিমাণে সামুদ্রিক মাছ ধরা হয়েছে আলাদা আলাদা করে তার হিসাব দেবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** বর্তমান বছরটা তো শেষ হয়নি, আমার কাছে জানুয়ারি মাস পর্যন্ত হিসাব আছে, সেটা বলছি। আমাদের অন্তর্দেশীয় মাছের উৎপাদন হচ্ছে ৭ লক্ষ টন এবং সামুদ্রিক মাছ উৎপাদিত হয়েছে ১.৫ লক্ষ মেট্রিক টন।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, উৎপাদিত মাছ সংরক্ষণের ক্ষেত্রে সরকারি কোনও উদ্যোগ আছে কি না?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমরা বহু জেলাতেই ইতিমধ্যে আইস প্ল্যান্ট তৈরি করেছি যাতে মাছ সংরক্ষণ করা যায়। উত্তরবঙ্গ থেকে দক্ষিণবঙ্গ পর্যন্ত বহু জেলাতে এরকমের বরফ কারখানা তৈরি হয়েছে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বর্তমানে রাজ্যে চিংড়ি মাছ উৎপাদনে উৎসাহ দেবার জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী কিরণময় নন্দ ঃ** সমস্ত মাছ উৎপাদনেই উৎসাহ দেওয়া হয়। চিংড়ি মাছ উৎপাদনের জন্য বিশেষ করে নোনা জলের চিংড়ি মাছ যেটা—বাগদা চিংড়ি যেটাকে

*বলা হয় তার জন্য সমুদ্র উপকূল অঞ্চল*—উত্তর ও দক্ষিণ ২৪ পরগনা, মেদিনীপুরে *আমরা বিভিন্ন প্যাকেজ*—Water Fisheries Development Agency, Fish Farmers Development Agency তৈরি করেছি যার মাধ্যমে মাছ চাষীরা অনুদান ও ব্যাঙ্ক ঋণের মাধ্যমে মাছ চাষ করতে পারেন। বিশ্বব্যাঙ্কের সহায়তায় মেদিনীপুর এবং দক্ষিণ ২৪ পরগনাতে ৬শো হেক্টর এলাকায় এই ধরনের প্রকল্প গড়ে তোলা হয়েছে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বহুবার এই হাউসে বলেছেন যে আমাদের রাজ্যে মাছের যা চাহিদা এবং আমাদের অন্তর্দেশীয় উৎপাদন ও সমুদ্র থেকে ধরা মাছ তার মধ্যে ফারাক আছে এবং আমাদের ঘাটতি আছে। আমার জিজ্ঞাস্য, এই ঘাটতির পরিমাণটি কত এবং তা পূরণ করার জন্য বছরে কত মাছ এ রাজ্যে আমদানি করা হয়?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমি আগেই হিসাব দিয়েছি যে প্রায় এক লক্ষ টনের মতো ঘাটতি আছে আমাদের রাজ্যে এবং বিভিন্ন রাজ্য থেকে মাছ যা আসে সেটা প্রায় এক লক্ষ টনেরই মতন। মূলতঃ আসে অন্ধ্র থেকে এবং অল্প আসে মধ্যপ্রদেশ ও উড়িষ্যা থেকে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** গত বছর এবং তার আগের বছর এই প্রন কালচারের উপর বিশেষ করে বাগদার ক্ষেত্রে আমরা দেখেছি একটা ভাইরাসের আক্রমণ ঘটেছে। তার জন্য চাষীদের প্রচুর ক্ষতিও হয়। এবারেও চাষ শুরু হয়ে গিয়েছে এবং সেটা চলছে, একটা খেপ ধরাও হয়ে গিয়েছে। সেই ভাইরাসের বিরুদ্ধে ফাইট করার জন্য আমাদের মৎস্য দপ্তর থেকে এবারে বিশেষ কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

[11-40 — 11-50 a.m.]

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, আজকে ৩। ৪ বছর থেকে ওয়াটার স্পট যে ডিজিজ, সেই ডিজিজে বিশেষ করে বাগদা চিংড়ির উপরে দেখা দিয়েছে। এই রোগ শুধু আমাদের রাজ্যে নয়, বিশ্বের যে সমস্ত জায়গায় চিংড়ি মাছ উৎপন্ন হয় সেখানে এটা দেখা দিচ্ছে। কিন্তু আজ পর্যন্ত বিশ্বের কোনও বিজ্ঞানী এই ধরনের রোগের জন্য কি ধরনের চিকিৎসা করা যায়, কি পদ্ধতিতে এর নিরাময় করা যায়, এটা আবিস্কার করতে পারেননি। আমরা ইন্টারন্যাশন্যাল ওয়ার্কশপ আমাদের রাজ্যে করেছি যেখানে চিংড়ি মাছ হচ্ছে। বিশ্বের বহু জায়গায় এটা হচ্ছে। এই ব্যাপারে আমাদের এখানে গবেষণা করার জন্য গবেষণাগার করেছি। আমরা চাষীদেরও পরামর্শ দিচ্ছি। আমরা বলেছি যে প্রাকৃতিক ভারসাম্য যদি রক্ষা করা না যায় তাহলে

এটা আটকানো যাবে না। বিশেষ করে মাছ চাষের যে সমস্ত জলাশয়, তার পাশের চাষের যে সব কাজ হয় সেই সব জায়গা থেকে এই রোগের আক্রমণ হয়। আমরা দেখেছি যে, নির্বিচারে কেমিক্যাল ফার্টিলাইজার এবং কীটনাশক ঔষধ ব্যবহারের ফলে পরিবেশের ভারসাম্য নষ্ট হচ্ছে এবং মাছের উপরে তার প্রতিক্রিয়া দেখা দিচ্ছে।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় মৎস্য মন্ত্রী মহাশয়, আপনার তথ্য অনুযায়ী আমরা দেখছি যে প্রতি বছর আপনি নাকি মৎস্য উৎপাদনে প্রথম এবং রাজ্য নাকি অনেক পুরস্কার পেয়েছে। আবার এটাও দেখছি যে, এক রাজ্য অন্য রাজ্য থেকে মৎস্য আমদানির ক্ষেত্রে পশ্চিমবাংলা নাকি প্রথম। কাজেই দুটোতে প্রথম কি করে হয় সেটা জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আপনার এই প্রশ্নের উত্তর আমি শৈলজাবাবুর অতিরিক্ত প্রশ্নের উত্তরে দিয়ে দিয়েছি। আমাদের রাজ্যে যে চাহিদা আছে তা এখনও আমরা পূরণ করতে পারি নি। এখনও আমাদের কিছু ঘাটতি আছে। আমাদের প্রতি হেক্টরে যে পরিমাণ উৎপন্ন হয়, ভারতবর্ষে যে কোনও রাজ্যের তুলনায় আমাদের বেশি। যেমন ভারতবর্ষের গড় উৎপাদন হচ্ছে ৬ থেকে ৭ হাজার কে.জি. সেখানে আমাদের রাজ্যের উৎপাদন হচ্ছে ৩ হাজার থেকে ৫ হাজার। প্রোডাক্টিভিটির দিক থেকেও যে কোনও রাজ্য থেকে আমাদের রাজ্যে উৎপাদন বেশি। কিন্তু আমাদের চাহিদা এত বেশি যে তাতে ঘাটতি থাকে, ১০ লক্ষ টন-এর মধ্যে ১ লক্ষ টন ঘাটতি থাকে এবং সেটা আমাদের বাইরে থেকে আনতে হয়। বাইরে থেকে আনাটা কোনও অপরাধ নয়। আজকে বিশ্বের বাজার যেভাবে খুলে গেছে তাতে ভারতবর্ষের কোনও একটা রাজ্য থেকে আর একটা রাজ্যে যদি কোনও সামগ্রী আসে তাহালে সেটা কোনও বে-আইনি নয়।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, গত আর্থিক বছরে চিংড়ি মাছের উৎপাদনে বৈদেশিক মুদ্রা অর্জন করা হয়েছে সেটা জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** ৪৫৫ কোটি টাকার বৈদেশিক মুদ্রা অর্জন করা হয়েছে চিংড়ি মাছ উৎপাদনের জন্য।

**মৎস্য বন্দর**

***১৪১।(অনুমোদিত প্রশ্ন নং *৯৩৭) শ্রী পুলকচন্দ্র দাস ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কোনও মৎস্য বন্দর ও মৎস্য অবতরণ কেন্দ্র আছে কি;

(খ) থাকলে, উক্ত বন্দর ও অবতরণ কেন্দ্রগুলির অবস্থান কোথায়; এবং

(গ) না থাকলে, উক্ত বন্দর স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) হ্যাঁ,

রাজ্যে মোট ৪ (চার)টি মৎস্য বন্দর এবং ১৩ (তের)টি মৎস্য অবতরণ কেন্দ্র আছে।

(খ) উক্ত চারটি মৎস্য বন্দরের অবস্থান নিম্নরূপ ঃ—

১। রায়চক — দক্ষিণ ২৪ পরগনা

২। ফ্রেজারগঞ্জ — দক্ষিণ ২৪ পরগনা

৩। দিঘা (শংকরপুর) প্রথম পর্যায় — মেদিনীপুর

৪। দিঘা (শংকরপুর) দ্বিতীয় পর্যায় — মেদিনীপুর

উক্ত তেরটি মৎস্য অবতরণ কেন্দ্রে অবস্থান নিম্নরূপ ঃ—

ক) মেদিনীপুর জেলায়—
১। জলদা।
২। নিউজলদা।
৩। ক্ষীরপাই (দাদন পাত্রবার)।
৪। শৌলা।
৫। জুনপুট।

খ) দক্ষিণ চব্বিশ পরগনা জেলায়—
৬। কালীনগর।
৭। গণেশপুর।
৮। নামখানা।
৯। রামনগর।
১০। অক্ষয়নগর।
১১। মদনগঞ্জ।
১২। রঘুবল্লভপুর।

গ) নদীয়া জেলায়—
১৩। ঘূর্ণী।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** ঐ মৎস্য বন্দর থেকে কোথায় কোথায় মাছ পাঠান?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমরা পাঠাই না, মৎস্যজীবীরা সমুদ্র থেকে মাছ ধরে নিয়ে এসে বন্দরে নামায় এবং আবার মাছ ধরতে চলে যায়। সেখানে মাছ সংরক্ষণ করে তারাই সেটা বাজারে পাঠান।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** কিন্তু আমি সেখানে গিয়ে দিখেছি কোথায়ও কিছু নেই, সব ধূ-ধূ করছে।

**শ্রী কিরণময় নন্দ ঃ** আপনি নিশ্চয়ই অবগত আছেন যে, আমাদের রাজ্যে প্রথম মৎস্য বন্দরটি ১৯৮৩ সালে অনুমোদিত হয়েছে এবং ১৯৮৭ সালে কমিশনড হয়েছে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যখন বন্দর নির্মাণের অনুমোদন পাই তখন সেখানে ১২৫টি যন্ত্রচালিত নৌকা চলবার কথা ছিল, কিন্তু মৎস্য-বন্দর চালু হবার সাথে সাথে সেখানে ১২৫টির জায়গায় ৫০০টি চলাচল শুরু করে। তারজন্য কেন্দ্রীয় সরকারের কাছে আর একটি জেটি নির্মাণের জন্য আবেদন করি এবং সেইমত তারা অনুমোদন দেন। কয়েক দিন আগে মাননীয় রাজ্যপাল সেটার উদ্বোধনও করে এসেছেন। শঙ্করপুর মৎস্য-বন্দর থেকে যে মাছ উৎপাদন হয় সেটা সেটা সেখানে সংরক্ষিত করে রপ্তানি হয় যার মূল্য ২৫ কোটি টাকার মতো।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** তাহলে কি ঐ বন্দর শুধুমাত্র রপ্তানির জন্য?

**শ্রী কিরণময় নন্দ ঃ** রপ্তানি যা হবার সেটা হয়, কারণ এক্ষেত্রে নিষেধাজ্ঞা জারি করবার কোনও উপায় নেই। বাকি কিছু কিছু মাছ ডোমেস্টিক মার্কেটে বিক্রি হয়।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** ডোমেস্টিক মার্কেটে কি কি ধরনের মাছ আসে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** বহু রকমের স্পিশিজ আছে, মৎস্য মন্ত্রী হলেও সব স্পিশিজের নাম আমার জানা নেই। এমন কি, যারা সেসব মাছ বিক্রি করেন তাদেরও সব নাম জানা নেই।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মিনি ফিশারী প্রজেক্টে আপনি খেজুরিতে একটি মৎস্য বন্দর করতে চেয়েছিলেন। গত দুই বছর ধরে সেটা পত্র-পত্রিকাতেও প্রকাশিত হয়েছে। সেটার

জন্য একটা টিমও স্পট ভিজিট করে এসেছে। ঐ ফিশ-হারবার কবে পর্যন্ত রূপায়িত হবে জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই রাজ্যে মোটামুটি আরও ৪টি মৎস্য-বন্দর নির্মাণের প্রস্তাব রয়েছে। জায়গাগুলো হল ডায়মন্ডহারবার, কাকদ্বীপ, খেজুরি এবং দক্ষিণ চব্বিশ পরগনার কুলতলি। তার মধ্যে দুটির অনুমোদন পেয়েছি; ডায়মন্ডহারবারে ৬ কোটি টাকার অনুমোদন পেয়েছি এবং কাকদ্বীপে ১৪ কোটি টাকার আর একটি মৎস্য-বন্দর নির্মাণ করবার অনুমোদন, আমি যতদূর জানতে পেরেছি, মার্চ মাসের মধ্যে তারা দিয়ে দিচ্ছেন। বাকি দুটোর জন্যও আমরা আবেদন জানিয়েছি। তবে এ দুটির জন্য আমরা যে স্থান নির্বাচন করেছি সেটা তারা অনুমোদন করেননি। যে মুহূর্তে অনুমোদন পাব সেই মুহূর্তে কাজ শুরু করে দেব।

**শ্রী দিলীপকুমার দাস ঃ** খবরের কাগজে দেখলাম যে, একটা নতুন জেটি ডুবে যাওয়ার ফলে মন্ত্রী, এম.পি., এম.এল.এ. যারা তার উপর ছিলেন তারা জলে ডুবে গিয়েছিলেন। ঐ জেটি নির্মাণে কি দুর্নীতি হয়েছে যার ফলে সেটা ডুবে গিয়ে তারা প্রায় মারা যাচ্ছিলেন। এর বিরুদ্ধে আপনি কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** শ্রী সৌগত রায় এবং শ্রী পঙ্কজ ব্যানার্জি একটা কলিং অ্যাটেনশন আছে, তার মাধ্যমে আমি এর উত্তর দিয়ে দেব।

[11-50 — 12-00 (Noon)]

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে, নামখানা মৎস্য অবতরন কেন্দ্র ইট ইজ এ ভেরি ইম্পর্টেন্ট, সেই জায়গায় শ্রদ্ধেয় প্রভাস রায় যখন মন্ত্রী ছিলেন তখন একটা জেটি হয়েছিল, সেই জেটি আজকে অ্যাবানডান্ট হয়ে নষ্ট হয়ে গিয়েছে, সেই জায়গাটা সিলেকশন করে, এখন যে চাপ আছে তার থেকে বেরিয়ে আসতে সেখানে মৎস্য অবতরন কেন্দ্র করার এবং মার্কেট করার জন্য প্রস্তাব পাঠানো হয়েছে, সেই প্রস্তাব আপনি গ্রহণ করবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** গ্রহণ করতে অসুবিধা নেই। আমার বাজেটে যে টাকা বরাদ্দ আছে তা দিয়ে যে যে প্রকল্প কেন্দ্রের কাছে অনুমোদনের জন্য পাঠানো হয়েছে তার মধ্যে যেগুলি অনুমোদন পাওয়া যাবে সেইগুলির কাজ আগে করব। তার মধ্যে সাগরের মায়া গোয়ালিনীঘাট আছে। তারপর নামখানাটা দেখব।

**শ্রী শৈলজাকমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন কয়েকটি বন্দর তৈরি হয়েছে এবং নূতন কিছু বন্দর তৈরি হবে। একটা অন্যতম সুন্দর যেখানে মাছ এনে

ডাঙ্গায় তোলা হয়, কাঁথি এলাকায় শৈলা বলে একটা জায়গা আছে সেখানে ফিস ল্যান্ডিং প্লাটফর্ম অনুমোদন পেয়েছে। এই ফিস ল্যান্ডিং সেন্টারকে বন্দরে রূপান্তরিত করার কোন পরিকল্পনা আপনার আছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই মুহূর্তে কোনও পরিকল্পনা নেই। আপনারা প্রস্তাব দিলে আপনারা যে পরিকল্পনা পাঠাবেন তার ফিজিবিলিটি দেখে ভায়েবিলিটি দেখে সেটা অনুমোদনের জন্য পাঠানো হবে। সেটা যদি অনমোদন পাই তাহলেই আপনার প্রত্যাশা পূরণ হবে।

**শ্রী দৌলত আলি ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে পারলাম যে ডায়মন্ডহারবারে একটা মৎস্য বন্দর হবে। আমি মাননীয় মন্ত্রীকে তার জন্য ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমার জিজ্ঞাস্য, এই বন্দরের কাজ কবে আরম্ভ হবে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই বন্দরের কাজ ২০০০ সালের এপ্রিল মাস থেকে শুরু করব এবং ২০০০ সালের ডিসেম্বর মাসে শেষ করব।

* ১৪২ ঃ (নট কল্ড)।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সৌগত রায়, আজকে আমি দেখতে পাচ্ছি সঞ্জয় বক্সীর দুটি তারপর গৌতম চক্রবর্তী, সুধীর ভট্টাচার্য, এই সমস্ত মেম্বারদের কোয়েশ্চেন আছে, এনারা সব অ্যাবসেন্ট। তাহলে দেখুন এই জিনিসটা কি করবেন।

## Short Notice Starred Questions
## (to which oral answers were given)

### জলাশয় ভরাট

*১৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *২০২৪) (এস.এন.) ঃ **শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে মাছ চাষের উপযুক্ত জলাশয় ভরাট করার অভিযোগ সরকারের কাছে আছে;

(খ) উক্ত অভিযোগে কত পরিমাণ জলাশয় ভরাট করা হয়েছে;

(গ) উক্ত অভিযোগের কটি থানায় এজাহার করা হয়েছে; এবং

(ঘ) উক্ত এজাহারের পরিপ্রেক্ষিতে কতজনকে গ্রেপ্তার করা হয়েছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কেবলমাত্র মৎস্য দপ্তর থেকে এ তথ্য দেওয়া সম্ভব নয়। রাজ্যের পৌর বিষয়ক দপ্তর ও জেলা প্রশাসনকে তথ্য সরবরাহ করার জন্য অনুরোধ করা হয়েছে।

(গ) শুধুমাত্র মৎস্য দপ্তর থেকেই ৭৪টি অভিযোগ থানায় এজাহার করা হয়েছে।

(ঘ) উক্ত এজাহারের পরিপ্রেক্ষিতে গ্রেপ্তারের সংখ্যা এই দপ্তরের জানা নেই। স্বরাষ্ট্র (আরক্ষা) দপ্তরকে তথ্য সরবরাহ করার জন্য অনুরোধ করা হয়েছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৭৪টি কেস আপনি নথিবদ্ধ করেছেন। আমি কি জানতে পারি এই কেসগুলি কোন কোন থানায় হয়েছে এবং কত বিঘা পুকুর এক-একটি ক্ষেত্রে জবর দখল করে রাখা হয়েছে আপনার দপ্তরের অনুমোদন ব্যাতি রেখে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমি আপনাকে জেলাওয়ারী হিসাব দিতে পারি। আমরা কমপ্লেন পেয়েছিলাম হুগলি জেলা থেকে ৪টি, ২৪-পরগনা উত্তর থেকে ৮৫টি, ২৪-পরগনা দক্ষিণ থেকে ৪৩টি, কলকাতা থেকে ৩২টি। আর হাওড়া থেকে ৬০টা এবং বর্ধমান থেকে ১২টা। এর মধ্যে আমাদের অফিসাররা গিয়ে দেখে সরেজমিন তদন্ত করে যেগুলো পেয়েছেন—হুগলিতে ৪টা, ২৪ পরগনা (উত্তর) ১৯টা, ২৪ পরগনা (দক্ষিণ) একটাও নেই। কলকাতায় ৩২টা, হাওড়ায় ৫১টা, আর বর্ধমানে ৫টা। এফ.আই.আর. হয়েছে ২৪৬টা—২৪ পরগনা (উত্তর) ৭টা, ২৪ পরগনা (দক্ষিণ) ২০টা, কলকাতায় ১টা, হাওড়ায় ৩টা এবং বর্ধমানে ৩টা। আর সাবজুডিস কেস আছে হুগলি-১টা, উত্তর ২৪ পরগনা-৩টা, দক্ষিণ ২৪ পরগনা-২টা, কলকাতা-২টা, আর বর্ধমানে ৩টা।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মন্ত্রী মহোদয় ৮৪, ৪৩, ৩২, ৬০ এবং ১২, এইভাবে টোট্যাল কমপ্লেন পেয়েছেন আড়াইশ'র মতো, তাতে ডাইরি করেছেন ৭৪টা। কলকাতায় কমপ্লেন পেয়েছেন ৩২টা, তার মধ্যে ডাইরি করেছেন ১টা। এই যে অভিযোগগুলো আপনি পেয়েছেন, এগুলো কি ইন্ডিভিজুয়ালি ব্যক্তিরা ভরাট করছে, না কি পার্টির মদতে লোকেরা পুকুরগুলো ভরাট করছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমরা যে অভিযোগগুলো পেয়েছি তাতে দেখা গেছে, এখন

ভরাট করছে অথবা ভরাট বন্ধ করে দিয়েছে। স্থানীয় লোকের উদ্যোগে এটা করেছেন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** কলকাতায় আপনারা অভিযোগ পেলেন ৩২টা, তার মধ্যে একটা মাত্র ডাইরি করলেন। বাকি ৩১টির ক্ষেত্রে কি পদক্ষেপ নিয়েছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** ৩১টি ক্ষেত্রে কাজটা হয়ত বন্ধ করে দিয়েছে, আর করেনি, সেজন্য হয়ত ডাইরি করার দরকার হয়নি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** ৩২টা অভিযোগ এসেছে, তার মধ্যে ১টি ডাইরি করেছেন। কিন্তু আপনাদের অফিসাররা গিয়ে সরেজমিন তদন্ত করে প্রাইমা ফেসি দেখে সন্তুষ্ট হয়েছেন, সেজন্য ডাইরি করেছেন। ১টি ক্ষেত্রে ডাইরি করলেন, বাকি ৩১টি ক্ষেত্রে ডাইরি তাহলে করলেন না কেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** ৩১টি কেসে হয়ত ডাইরি করার মতো পরিস্থিতি ছিল না।

**মিঃ স্পিকার ঃ** মিঃ নির্মল ঘোষ, প্রথমে যখন আপনার কোয়েশ্চেন কল করা হয় তখন আপনি উপস্থিত ছিলেন না। যাই হোক, এখন ওটা নিচ্ছি। আপনি কল করতে পারেন।

## Held Over Starred Question
## (to which oral answers were given)

### কল্যাণী স্পিনিং মিল

*৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৩) **শ্রী নির্মল ঘোষ ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮-৯৯ সালের ডিসেম্বর পর্যন্ত কল্যাণী স্পিনিং মিলের লোকসানের পরিমাণ কত; এবং

(খ) উক্ত মিলের আধুনিকীকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী প্রলয় তালুকদার ঃ**

(ক) ১১৬ কোটি ৪৯ লক্ষ ৬৬ হাজার টাকা।

(খ) হ্যাঁ।

**শ্রী নির্মল ঘোষ ঃ** এই যে প্রায় ১১৭ কোটি টাকার মতো স্পিনিং মিল লোকসান

করেছে, তার থেকে বাঁচার জন্য সাময়িক ভাবে কি পরিকল্পনা আছে? স্পিনিং বা উইভিংয়ের ক্ষেত্রে মডার্ন মেশিন এনে প্রোডাক্টিভিটি বাড়াবার এবং প্রোডাকশনকে জাতীয় স্তরে নিয়ে যাবার যে পরিকল্পনাগুলো ট্রেড ইউনিয়নগুলো নিয়েছিল, আপনার দপ্তরে কি পরিকল্পনা আছে আধুনিকীকরণের জন্য, যাতে যে লসের জন্য ন্যাশনাল এক্সচেকার থেকে কোটি টাকা চলে যাচ্ছে, এটাকে বন্ধ করা যায়?

[12-00 — 12-10 p.m.]

**শ্রী প্রলয় তালুকদার :** কল্যাণী স্পিনিং মিলটি তৈরির থেকে, প্রথম থেকে লস হচ্ছে। এই যে লসের কথা আমি বললাম, ১১৬ কোটি ৫০ লক্ষ টাকা, এটা অ্যাকুমুলেটেড লস। এটা এক বছরের লস না। এটা এক বছরে লস হয়নি, প্রথম থেকে লস এবং সব মিলিয়ে অ্যাকুমুলেডেট লস হয়ে এই দাঁড়িয়েছে। তবে বর্তমানে এই লস কমে গেছে। কিন্তু কল্যাণী স্পিনিং মিল এত পুরনো মিল যে এতে খুব বেশি প্রোডাক্টিভিটি বাড়ানোর সুযোগ নেই। যতটুকু সুযোগ আছে, সেই সুযোগের ব্যবহার করা হচ্ছে। এবং আমাদের কর্মী ও অফিসাররা সবাই মিলে এই কল্যাণী স্পিনিং মিলের প্রোডাক্টিভিটি বাড়ানোর চেষ্টা করছে, বেশ কিছু বেড়েছে। তবে মেশিনারির খোল নলচে বদল করার মতো আর্থিক অবস্থা আমাদের নেই। যেগুলো অত্যাবশ্যক পরিবর্তন করার দরকার সেইসব মেশিনারি পরিবর্তন করা হয়েছে। কল্যাণী স্পিনিং মিল উইভিংকে কেন্দ্র করে, সেখানে জনতা উইভিং বন্ধ হয়ে গেছে। আমাদের উইভারসদের যে প্রোটেকশন ছিল সেই প্রোটেকশন উঠে গেছে। কজেই আজকে সারা ভারতবর্ষের কম্পিটিশনে যেতে হচ্ছে। এবং এটা জানা দরকার যে, ভারতবর্ষে ৩০০টি স্পিনিং মিল বন্ধ হয়ে গেছে। আমি একটা কোয়েশ্চেনের উত্তরে বলেছিলাম যে, পশ্চিমবঙ্গে আগেই বে-সরকারি স্পিনিং মিলের অধিকাংশ বন্ধ আছে। বিড়লার কেশরাম স্পিনিং মিল বন্ধ। স্পিনিং মিলে একটা সঙ্কট চলছে এবং সেই সঙ্কট থেকে আমরা রেহাই পেতে পারি না। এর যে বাজার আছে সেটাও ঠিকমতো হচ্ছে না। মেশিনারি পরিবর্তন করার যে দরকার তা আমরা ঠিকমতো করতে পারছি না কারণ আমাদের আর্থিক অবস্থা তা নেই। তা সত্ত্বেও চেষ্টা করছি যাতে প্রোডাকশন বাড়াতে পারি। প্রোডাকশন কিছুটা বেড়েছে এবং এটা প্রতিযোগিতামূলক।

## Starred Questions
## (to which written answers were laid on the table)

### তাঁত শিল্পীদের ভর্তুকি

*১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫৯) **শ্রী গৌতম চক্রবর্তী :** কুটির ও ক্ষুদ্রায়তন

শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দরিদ্র তন্তুবায় শিল্পদের জন্য সরকার কর্তৃক ভর্তুকিতে সূতা সরবরাহ করার নিয়ম চালু আছে; এবং

(খ) না থাকলে, এতদ সংক্রান্ত কোনও প্রস্তাব বিবেচনাধীন আছে কি?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চালু নেই।

(খ) আপাতত নেই।

**মৎস্যজীবীদের প্রশিক্ষণ**

*১৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৬) **শ্রী রামপদ সামন্ত ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ওড়িষ্যার সাম্প্রতিক ঘূর্ণি ঝড়ের মতো প্রলয়ঙ্কর প্রাকৃতিক বিপর্যয়ের কবল থেকে আত্মরক্ষার্থে রাজ্যের মৎস্যজীবীদের বিশেষ প্রশিক্ষণের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটির রূপরেখা কি?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরূপ বিশেষ প্রশিক্ষণের পরিকল্পনা রাজ্য মৎস্য দপ্তরের নেই যদিও সামুদ্রিক মৎস্যজীবীদের বিভিন্ন বিষয়ে প্রশিক্ষণ দেওয়া হয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**বাংলাদেশের ইলিশ ও চিংড়ি**

*১৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৪) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে বাংলাদেশ থেকে "ইলিশ" ও "চিংড়ি" আমদানি করা হয়;

(খ) সত্যি হলে, জানুয়ারি ১৯৯৯ থেকে ডিসেম্বর ১৯৯৯ পর্যন্ত কি পরিমাণ

"ইলিশ" ও "চিংড়ি" এ রাজ্যে আমদানি করা হয়েছিল; এবং

(গ) আমদানি করা ঐ "ইলিশ" ও "চিংড়ি" কিভাবে রাজ্যের বাজারে বিক্রয় করা হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, রাজ্যে বাংলাদেশ থেকে কোন 'ইলিশ' ও 'চিংড়ি' সরকারি পর্যায়ে আমদানি করা হয় না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## নজরদারি জলযান

*১৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৪) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকারের নিকট বর্তমানে কটি নজরদারি জলযান আছে;

(খ) এ ধরনের জলযানকে প্রধানত কি কি কাজে ব্যবহার করা হয়; এবং

(গ) বিদেশি ট্রলারের বে-আইনি অনুপ্রবেশকে রোখার জন্য নজরদারির ব্যবস্থা সম্পর্কে সরকারের নিকট কোনও তথ্য আছে কি না?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চারটি নজরদারী জলযান মঞ্জুর হয়েছে। কিন্তু জলযানগুলি এখনও দপ্তরের কাছে হস্তান্তর হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) ব্যাপারটি কেন্দ্রীয় সরকারের উপকূল রক্ষীবাহিনীর আওতাধীন।

## স্ব-নির্ভর কর্মসংস্থান প্রকল্প

*১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চলতি আর্থিক বছরে (ফেব্রুয়ারি ২০০০ পর্যন্ত) কতজন নথিভুক্ত বেকারকে

স্ব-নির্ভর কর্মসংস্থান প্রকল্পের আওতাভুক্ত করা হয়েছে;

(খ) এটা কি সত্যি যে, বহু নথিভুক্ত বেকার উক্ত প্রকল্পের সমস্ত শর্ত পুরণ করা সত্ত্বেও ব্যাঙ্কগুলির অসহযোগিতা জনিত কারণে তাঁদের প্রকল্পগুলি বাস্তবায়িত করতে পারছেন না; এবং

(গ) সত্যি হলে, এ সম্বন্ধে সরকারের চিন্তা-ভাবনা কিরূপ?

**কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চলতি আর্থিক বছরে (জানুয়ারি ২০০০ পর্যন্ত) মোট ৪৭৯ জন নথিভুক্ত বেকারকে স্ব-নির্ভর কর্ম সংস্থান প্রকল্পে আওতাভুক্ত করা হয়েছে। ফেব্রুয়ারি ২০০০ পর্যন্ত পরিসংখ্যান এখনই দেওয়া সম্ভব নয় কারণ উক্ত তথ্য ১৫.৩.২০০০ এর পর কর্মবিনিয়োগ কেন্দ্রগুলি থেকে প্রেরিত হয়।

(খ) হ্যাঁ, ইহা সত্য।

(গ) বিভিন্ন পর্যায়ে আলোচনার মধ্য দিয়ে প্রকল্পগুলিকে সার্থক ভাবে রূপায়িত করার জন্য সরকার চেষ্টা চালাচ্ছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment Motion. The first one is from Shri Pankaj Banerjee on the subject of acute crisis of drinking water in the areas under Calcutta Municipal Corporation. The second one is from Shri Jatu Lahiri on the subject of reconstruction of 'Kotho' bridge on 'Pacha' canal in the area under Shibpur Assembly Constituency and the third one is from Shri Saugata Roy on the subject of strike in Jute Mills in the State and consequential situation.

On the subject matter of the third motion a notice of an Adjournment Motion was given by Shri Sobhan Deb Chattopadhyay on 24.03.2000 consent to which was withheld by me. The third Motion is thus out of order and I reject it.

The subject matters of first two Motions relate to day-to-day

administration of the Government and do not call for adjournment of the business of the House. The Members will have ample scope to raise the matters during the general discussion on budget which is now going on.

The Members may also invite attention of the Ministers concerned through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withhold my consent to both the Motions.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**Shri Pankaj Banerjee :**

Sir,

This Assembly do now adjourn its business to discuss a definite matter of Urgent Public Importance and of recent occurrence, namely :—

Acute shortage of supply of Drinking Water to the City has caused serious problem to the Citizens of Calcutta. Though C.M.C. is collecting taxes from the tax payers but they have failed to supply the basic needs of the citizens. Due to scarcity of drinking water, people are forced to take adultarated water causing spreading of epidemic like Cholera. Already in different parts in the City supply of drinking water has reached to the bottom. Immediate endeaver should be taken by the C.M.C. to restore supply of drinking water.

CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** Today I have received five notices of Calling Attention on the following subjects, namely :—

| Subject | | Name |
|---|---|---|
| i) Non-electrification of the Moujas under Bhutnirchar in Malda district. | : | Shri Ram Prabesh Mandal |
| ii) Collapse of newly built jetty at Nayachar, Haldia. | : | Shri Pankaj Banerjee & Shri Saugata Roy |
| iii) Alleged attrocities at the villages at Contai. | : | Shri Ashok Kumar Deb & Shri Sudhir Bhattacharjee |
| iv) Alleged allotment of fund twice at Haringhata-Kalyani Dairy Farm. | : | Shri Badal Bhattacharjee |
| v) Non-Development of Public Services at Dankuni and its neighbouring areas. | : | Shri Bhaktaram Pan & Shri Jyoti Krishna Chatto-padhyay |

I have selected the notice of Shri Pankaj Banerjee and Shri Saugata Roy on the subject of collapse of newly Built Jetty at Nayachar, Haldia.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

## STATEMENT ON CALLING ATTENTION

শ্রী কিরণময় নন্দ ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই মাননীয় সদস্য শ্রী সৌগত রায় এবং শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায়কে ধন্যবাদ জানাচ্ছি যে, যে ঘটনা ঘটেছে সেই ঘটনার প্রতি যথার্থ দৃষ্টি আকর্ষণ করে কলিং অ্যাটেনশন নিয়ে এসেছেন।

গতকাল ২৬ শে মার্চ আমি এবং আমার সঙ্গী সাংসদ লক্ষ্মণ শেঠ এবং পাশের বিধানসভা কেন্দ্রের নরঘাট এলাকার বিধায়ক ব্রহ্মময় নন্দ সংশ্লিষ্ট দপ্তরের অফিসার এবং আরও স্থানীয় বেশ কিছু লোক নয়াচরের কাছে মৎস্য প্রকল্প যেটি চলছে, সেই মৎস্য প্রকল্প জাতীয় সমবায় উন্নয়ন নিগম অর্থ সাহায্য করেছে, সেই প্রকল্পের কাজ এই বছরেই শেষ হওয়ার কথা, তার অগ্রগতি দেখার জন্য আমরা সকাল ৯টার সময় ঐ

দপ্তরের লোকেদের নিয়ে, সেখানে যাওয়ার উদ্দেশ্যে রওনা দিই। এই কাজটার দায়িত্ব আমরা দিয়েছি ন্যাশনাল বিল্ডিং কনস্ট্রাকশন কর্পোরেশন যাকে বলা হয় এন.বি.সি.সি.; কেন্দ্রীয় সরকারের একটি গুরুত্বপূর্ণ সংস্থা। যারা আমাদের দেশের এবং দেশের বাইরের কিছু কাজ করেছে, পুরো কাজটা তাদের উপর দায়িত্ব দেওয়া আছে, কাজের পরিমাণ ১০ কোটি টাকা। এই বছরেই কাজটা শেষ হওয়ার কথা। আমরা যখন ঐখানে যাই তখন—ঐখানের ঐ জেটিটি সেখানে স্থাপিত হয় ১ মাস আগে, ঐ জেটিটি মৎস্যচাষীরা ব্যবহার করবে, যারা সমবায় ভিত্তিতে মৎস্য চাষ করবেন, মাছ নামাবেন সেই জেটি দিয়ে—দেখি জেটিতে যখন পা দিচ্ছি, জেটির মাঝখানের অংশটা বসে গিয়েছে। আমার সঙ্গে সংশ্লিষ্ট দপ্তরের ইঞ্জিনিয়াররা ছিলেন, চিফ ইঞ্জিনিয়ার ছিলেন, তাদের রিজিওনাল ম্যানেজার ছিলেন, তিনিও ইঞ্জিনিয়ার, তাদের সঙ্গে এই ব্যাপারে কথা বলি, তারা যে রিপোর্ট দিয়েছে, সেই রিপোর্টে আমরা জানতে পেরেছি, এই জেটিটির নক্সা তৈরি করে ভারতবর্ষের একটি বড় ইঞ্জিনিয়ারিং সংস্থা। সেটির নাম হচ্ছে কনসালটেন্ট ইঞ্জিনিয়ার। ভারতবর্ষের একটি বড় ইঞ্জিনিয়ারিং সংস্থা। এই ড্রইং তৈরি করে এই জেটি যারা তৈরি করে মৃণাল বলে একটি কোম্পানি, এই ধরনের জেটির কাজ যারা করে থাকেন, তারা বহু জায়াগায় এই জেটি করেছেন, নামখানায় করেছেন, কিন্তু আমি এখানে বলতে পারব না কেন, জেটি ভাঙ্গল, সেই টেকনিক্যাল আইডিয়া আমার নেই। এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক। আমরা সিদ্ধান্ত নিয়েছি, এই ব্যাপারে তদন্ত করা হবে। তদন্ত করার জন্য ৫ জনের কমিটি করা হবে। কমিটিতে থাকবেন—ইরিগেশন ডিপার্টমেন্টের চিফ ইঞ্জিনিয়ার, পি.ডব্লিউ.ডি.-র চিফ ইঞ্জিনিয়ার, সারফেস ট্রান্সপোর্ট এর চিফ ইঞ্জিনিয়ার, আমার দপ্তরের যিনি চিফ ইঞ্জিনিয়ার আছেন তিনিও থাকবেন, এন.বি.সি.সি.-র চিফ ইঞ্জিনিয়ার থাকবেন। ৫ জনের কমিটি করা হবে, সেই কমিটির রিপোর্ট পাওয়ার পর কোন টেকনিক্যাল কারণে জেটি ভেঙ্গে গেল তখন সেটা বলতে পারব।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় যে জবাব দিয়েছেন তা আমি শুনেছি এবং তাড়াতাড়ি জবাব দেবার জন্য আমি খুশি। কিন্তু আমার মনে হয় মাননীয় মন্ত্রী নিজে ভিকটিম অফ দি অ্যাক্সিডেন্ট, তিনি এত তাড়াতাড়ি জবাব না দিলেই পারতেন। তার ভাই ব্রহ্মময় নন্দ এবং আমাদের সতীর্থ তিনি আহত হয়েছেন, বেনফিসের দুজন অফিসার গুরুতর ভাবে আহত হয়েছেন, তারা হাসপাতালে চিকিৎসাধীন রয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই, এন.বি.সি.সি. খুব নামী সংস্থা, তারা অনেক কাজ করেন। এই ব্যাপারে তাদের কিছু করার নেই, এন.বি.সি.সি. কনসাল্টিং ইঞ্জিনিয়ার্স, তারা কনস্ট্রাকশন করছেন না, কোন কন্ট্রাকটার ফার্মকে দিয়ে এই কাজগুলো করানো

হয়। মাননীয় মন্ত্রী মহাশয় কিন্তু আমাদের সেই ফার্মটার নাম জানালেন না। আর তিনি কি জেটি রেডি হবার আগেই সেখানে গিয়েছিলেন এবং যে কন্ট্রাক্টার ফার্ম কাজটা করছেন তাদের ব্ল্যাক লিস্টেড করার জন্য আপনি কি কোনও চিন্তা-ভাবনা করছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই জেটিটা আন্ডার কন্স্ট্রাকশন, এন.বি.সি.সি. এখনও আমাদের কাছে হ্যান্ডওভার করেনি। তবে কাজ দেখার দায়িত্ব আমাদের আছে এবং এন.বি.সি.সি. অফিসাররা যেখান দিয়ে আমাদের নিয়ে গেছেন আমরা সেখান দিয়েই গেছি এবং এন.বি.সি.সি.-র অফিসাররা আমাদের সঙ্গে ছিলেন। আমার যতদূর মনে হচ্ছে সেই কোম্পানির নামটা হচ্ছে 'মেরিলিন'। এই সংস্থাটি জেটির কাজে অভিজ্ঞ। যাই হোক সমস্ত বিষয়টা দেখার জন্য আমরা পাঁচজনের একটি কমিটি করেছি তারা সমস্ত বিষয়টা বিবেচনা করে দেখবেন কোয়ালিটি মেইনটেইন করা হয়েছে কিনা। আর যে ফার্মটা কাজ করছে তাদের রেপুটেশন কতটা আছে, এই সমস্ত ফাইন্ডিংসের ব্যাপারগুলো তারা দেখবেন। তাদের রিপোর্ট পাবার পরে আমি বিধানসভার কাছে সমস্ত কিছু জানাব।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন এই ব্যাপারে তদন্ত করার জন্য বিভিন্ন বিভাগের পাঁচজন চিফ ইঞ্জিনিয়ারকে নিয়ে কমিটি গঠন করা হয়েছে। এন.বি.সি.সি. হচ্ছে কন্সালটেন্ট ইঞ্জিনিয়ার, তারা কন্সালটেন্সি দিচ্ছেন। কিন্তু স্থানীয় ভাবে কাজগুলো দেওয়া হচ্ছে কিছু অনভিজ্ঞ লোককে। সেইজন্য আপনার কাছে আমি জিজ্ঞাসা করব ভেঙ্গে গেছে বলে আজকে আপনি তড়িঘড়ি কমিটি করেছেন—আরও চারটি মৎস্য বন্দর করবেন বলে আপনি কেন্দ্রীয় সরকারের কাছে অনুমোদন চেয়েছেন, যদিও দুটির অনুমোদন আপনি পেয়েছেন—কিন্তু যে ইঞ্জিনিয়ারিং সংস্থা কাজগুলো করে এবং কাজটা যখন হ্যান্ডওভার করা হয় তখন কি পদ্ধতিতে সেটা আপনারা বুঝে নেন। এখানে দেখা হয় কি—ড্রয়িং আছে কিনা, স্পেসিফিকেশন অনুযায়ী কাজ হয়েছে কিনা—সেটা রেগুলার চেকিং করার কোনও অথরিটি আপনার সেখানে নেই। কাজটা কন্ট্রাক্টারের মর্জির উপরে আপনারা ছেড়ে দেন। আপনি নিজে এফেকটেড হয়েছেন, উই আর ভেরি সরি, জোয়ার থাকলে কোনও মারাত্মক ঘটনা ঘটতে পারত, 'ডিউ টু গর্ডস ব্লেস ইউ আর সেভড'। এই টেকওভারের সময় পুরো টেকনিক্যাল কারিকুলাম, টাইম টু টাইম কাজের সময় বা পরে 'রাইট ফ্রম আর্থ ওয়ার্ক টিল ফিনিশিং' দেখার কোনও ইনফাস্ট্রাকচার আপনার আছে কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমাদের এখানে যে বড় বড় কাজগুলো হয়েছে—যেমন শঙ্করপুরে যে হার্বার তৈরি হয়েছে, ফ্রেজারগঞ্জে যে হার্বার তৈরি হয়েছে, নামখানায় যে জেটি তৈরি হয়েছে এই কাজগুলো দেখে নেবার জন্য ইরিগেশন ডিপার্টমেন্ট থেকে একজন চিফ ইঞ্জিনিয়ার, একজন সুপারিনটেনডেন্ট ইঞ্জিনিয়ার এবং একজন একসিকিউটিভ

ইঞ্জিনিয়ারকে দায়িত্ব দেওয়া আছে। এই হার্বারগুলোর জন্য যখন কেন্দ্রীয় সরকার অর্ধেক টাকা দেন, তখন কেন্দ্রীয় সরকারের যে কোস্টাল ইঞ্জিনিয়ারিং ইনস্টিটিউট আছে তারা এই সমস্ত কাজগুলো দেখাশোনা করেন। এই সমস্ত স্পেসিফিকেশন নেওয়ার পরে আমরা সন্তুষ্ট হলে এবং ওরা সন্তুষ্ট হলে তারপর কাজটাকে হ্যান্ড ওভার করি। ডিউরিং দ্য টাইমে আমাদের স্পেসিফিকেশন হয়।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Cottage & Small Scale Industries Department to make a statement on the subject of non-modernization of the Ashoknagar unit of the Kalyani Spinning Mill.

**(Attention called by Shri Badal Bhattacharya on the 14th March, 2000)**

**শ্রী প্রলয় তালুকদার ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আপনার অনুমতিক্রমে কল্যাণী স্পিনিং মিলের অশোকনগর ইউনিটের আধুনিকীকরণ না করার বিষয়ে মাননীয় সদস্য শ্রী বাদল ভট্টাচার্যের আনা দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের পরিপ্রেক্ষিতে আমি নিম্নবর্ণিত বক্তব্য পেশ করতে চাই ঃ

(১) কল্যাণী স্পিনিং মিলের অশোকনগর ইউনিটের আধুনিকীকরণ ঃ—

এই মিলের ২ নং ইউনিট (হাবড়া ইউনিট বলে পরিচিত) অশোকনগরে ১৯৬৬ সালে স্থাপিত হয়। স্বাভাবিক ভাবেই মেশিনগুলির কর্মক্ষমতা পুরানো হওয়ার সঙ্গে সঙ্গে হ্রাস পেয়েছে। ঐ কোম্পানি দীর্ঘকাল লোকসানে চলায় নিজস্ব অর্থে আধুনিকীকরণ বা নবীকরণ সেভাবে সম্ভব হয়নি। সীমিত অর্থ সঙ্গতির মধ্যেও রাজ্য সরকার গত কয়েক বছর ধরে নবীকরণ ও আধুনিকীকরণের জন্য কল্যাণী স্পিনিং মিলসকে প্ল্যান ফান্ড থেকে কিছু টাকা দিয়েছেন। বিভিন্ন বছরে (১৯৮৯ সাল থেকে) কিছু আধুনিকীকরণ ও নবীকরণ হাবড়া ইউনিটে করা হয়েছে যার তালিকা সংযোজিত হল।

কল্যাণী স্পিনিং মিলস-এর রিভাইভ্যাল বা পুনর্জীবনের জন্য অল ইন্ডিয়া ফেডারেশন অফ কো-অপারেটিভ স্পিনিং মিলস (AIFCOSPIN) সংস্থাকে রিভাইভ্যাল প্রোজেক্ট তৈরির দায়িত্ব দেওয়া হয়েছে। তাদের সমীক্ষা ও প্রাথমিক রিপোর্টে জানা যায় যে হাবড়া

ইউনিটের আর্থিক স্বাবলম্বনের জন্য ১২ (বারো) কোটি টাকা প্রয়োজন রাজ্য সরকারের পক্ষে কল্যাণী ও হাবড়া ইউনিটের জন্য এভাবে প্রায় ২০ (কুড়ি) কোটি টাকা দেওয়া প্রায় অসম্ভব। এজন্য কেন্দ্রীয় সরকারের টেকনোলজি আপগ্রেডেশন ফান্ড (TUF) থেকে প্রয়োজনীয় অর্থ পাওয়ার জন্য এবং ব্যাঙ্কিং ইনস্টিটিউশনগুলি থেকে অর্থ পাওয়া যায় কিনা সে ব্যাপারে বিবেচনা করা হবে।

(২) ১৯৯৬ পে কমিশন-এর রিপোর্ট অনুযায়ী বেতন প্রদান ঃ—

কল্যাণী স্পিনিং মিলস ও আরও কুড়িটি সংস্থার কর্মিদের ব্যাপারে রাজ্য সরকার নিযুক্ত চতুর্থ বেতন কমিশন এখনও তাদের সুপারিশ পাঠাননি। কমিশনের রিপোর্ট রাজ্য সরকার পাবার পরই পর্যালোচনা করে সিদ্ধান্ত নেওয়া সম্ভব।

**সংশ্লিষ্ট তালিকা**

**আধুনিকীকরণ ও পুনর্নবীকরণ (রিনোভেশন) করা মেশিনারীস তালিকা ও ঐজন্য খরচ ঃ— ১৯৮৯ — ৯০ থেকে ১৯৯৩ — ৯৪ পর্যন্ত**

| | | |
|---|---|---|
| ৮৯-৯০ | একটি ব্লোবুম সফাচার, একটি কোণ ওয়াভিং মেশিন, স্পীডফ্রেমের জন্য ক্যান, কয়েকটি কার্ডিং মেশিনের রিনোভেশন। | টাঃ ২৪.৪৫ লক্ষ |
| ৯০-৯১ | ব্লোবুম লাইনের রিনোভেশন, কয়েকটি কার্ডিং মেশিনের রিনোভেশন, একটি নূতন কোন ওয়াভিং মেশিন ক্রয়, ৮টি কার্ডিং মেশি.নের জন্য উচ্চ উৎপাদক ইউনিট (ট্যানডেম) ক্রয়, একটি ববিন স্ট্রিপিং ক্রয়, একটি স্পীড ফ্রেমের ড্রাফটিং কনভয়েশন। | টাঃ ৪৯.৯৮ লক্ষ (এর মধ্যে ডেডিকেটেড পাওয়ার লাইনের জন্য বিদ্যুৎ পর্ষদকে দেওয়া ৭.৫০ লক্ষ টাকা ধরা হয়েছে।) |
| ৯১-৯২ | ফ্যাক্টরি বিল্ডিং এর সংস্কার, ১ নং ব্লোবুম লাইনের রিনোভেশন, রিংফ্রেমের জন্য—নিউমাফিল বক্স, একটি ওপেন এন্ড মেশিন বসানো, দ্বিতীয় ওপেন এন্ড মেশিন বসানো, ওপেন এন্ড মেশিনের জন্য এয়ার কন্ডিশনিং এর ব্যবস্থা করা। | টাঃ ৮০.৬০ লক্ষ |
| ৯২-৯৩ | একটি ড্রফ্রেম ক্রয়, একটি স্পীডফ্রেমের ড্রাফটিং | টাঃ ১৩.০৫ লক্ষ |

ও কনভয়েশন, একটি রিংফ্রেমের ড্রাফটিং কনভয়েশন,
৯৩-৯৪ বয়লারের রিনোভেশন।

৯৪-৯৫ উল্লেখযোগ্য কোন কাজ হয়নি।
ও
৯৫-৯৬

৯৬-৯৭ দুটি ডি.ও. ড্রফ্রেম ক্রয় একটি স্পীডফ্রেম ও তিনটি
থেকে রিংফ্রেমের ড্রাফটিং কনভয়েশন, ব্লোবুম লাইনের জন্য
৯৯-২০০০একটি সকাচার, একটি মনোসিলিন্ডার ক্লীনিং, একটি
কনডেনসার, একটি ফ্যাট মাউটিং মেশিন, চারটি
টেক্সম্যাকো হাইপ্রোডাকশন ক্যার্ডিং মেশিন, দুটি
ড্রফ্রেম ক্রয় এবং ৮টি রিংফ্রেমের ড্রাফট কনভয়েশন টাঃ ১৫২.০১ লক্ষ

এছাড়া অনিয়মিত বিদ্যুৎ সাপ্লাইয়ের ফলে মিলের
উৎপাদন অনেক কমে যাওয়ায় পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ
পর্ষদকে মিলের মধ্যে একটি সাব-স্টেশন ও ট্রান্সফরমার
বসানোর জন্য দেওয়া হয়েছে। টাঃ ২৭.৬৬ লক্ষ

**********

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বলতে চাই যে, অশোকনগরে কল্যাণী স্পিনিং মিল এর ইউনিটটি প্রায় দৈনিক ৮ ঘন্টা বন্ধ থাকে। কাজও বন্ধ থাকে। লোডশেডিং এর জন্য এই জিনিস হয়। সেখানে ট্রান্সফরমার লাগিয়ে লোডশেডিং বন্ধ করে নূতন করে যাতে চালু করা যায় তারজন্য অনুরোধ করছি এবং ওখানে যে বদলি লোক রাখা হয়েছে, তাদেরকে পার্মানেন্ট করার মতো কোনও ব্যবস্থা হবে কিনা জানাবেন।

[12-20 — 12-30 p.m.]

মাননীয় সদস্য শ্রী বাদল ভট্টাচার্যের প্রশ্নের উত্তরে বলতে চাই যে কল্যাণী স্পিনিং মিলের হাবড়া ইউনিটে, এটা ঘটনা যে এখানে পাওয়ার ক্রাইসিস আছে কারণ স্পিনিং মিলে তিনটে শিফটে কাজ চলে। এখানে ডেডিকেটেড পাওয়ার দরকার। সেই ক্ষেত্রে আমরা এস.ই.বি.-র সঙ্গেও কথা বলেছি এবং ওরা যে টাকা চেয়েছিল ডেডিকেটেড পাওয়ার সাপ্লাই এর জন্য, আমরা সে টাকা জমা দিয়েছি এবং আশা করছি মাস কয়েকের মধ্যে ডেডিকেটেড পাওয়ার হয়ে যাবে। লোডশেডিং না হলেও সমস্যাটা কিন্তু

লোডশেডিং নয়, সমস্যাটা কিন্তু লো ভোল্টেজের। লোডশেডিং এর সয়ে তো মেশিন বন্ধ থাকে। আমি যেটা বলছি, অশোকনগর, হাবড়া ইউনিটে লোডশেডিং হয়। স্পিনিং মিলে তিনটে শিফটে কাজ চলে, ডেডিকেটেড পাওয়ার দরকার। আমরা এস.ই.বি.-র সঙ্গে আলোচনা করেছি। আমরা টাকা দিয়েছি সাব-স্টেশন বসানোর জন্য। বলেছি খুব শিগগিরী সাব-স্টেশন বসাবেন। কিন্তু প্রোডাকশনের সমস্যা লোডশেডিং নয়। লো ভোল্টেজ। লো ভোল্টেজ হলে মেশিনারি নষ্ট হয়। লোডশেডিং হলে তো শাটার বন্ধ করে দেওয়া যায়। লো ভোল্টেজ হলে প্রোডাক্শনের ক্ষতি হয়। আমরা লো ভেল্টেজের বিষয়ে ডব্লু.বি.এস.ই.সি.-র সাথে কথা বলেছি যাতে লো ভোল্টেজ না হয়, পাওয়ার সিচুয়েশন যাতে ইমপ্রুভ করা যায়। আর বদলিদের পার্মানেন্ট করার ব্যাপারে আমি আগেও বলেছি যে আমাদের অ্যাকিউমুলেটেড লস হচ্ছে ১১৭ কোটি টাকার উপর। গোটা ভারতবর্ষে স্পিনিং মিলে মন্দা চলছে। সব বন্ধ হয়ে যাচ্ছে। টিমটিম করে আমাদের ৬টা স্পিনিং মিল চলছে। খুব বেশি খরচের ক্ষমতা আমাদের নেই। যদি আর্থিক সঙ্গতি আমাদের ভাল থাকত তাহলে আমরা স্পিনিং মিলের মডার্নাইজেশন এর জন্য যে টাকা দরকার, তাই দিয়ে আমরা সেটা করতে পারতাম। সেই টাকাও আস্তে আস্তে দিতে হচ্ছে। তারপর আরও বাড়তি ব্যয়ভার নেওয়ার ক্ষমতা আমাদের নেই। আমরা ইউনিয়নের সঙ্গে আলোচনা করেছি। আমি মোটামুটি যেটুকু বলতে চাইছি যে গত ৪।৫ বছরে কল্যাণী স্পিনিং মিল এর দুটো ইউনিটে একটু ভালো কাজের পরিবেশ সৃষ্টি হয়েছে।

## LAYING OF RULE

**The West Bengal Minoritites Commission (Preparation of Annual Report) Rules, 1999.**

**Shri Probodh Chandra Sinha :** Mr. Speaker, Sir, with your kind permission, I beg to lay the West Bengal Minorities Commission (Preparation of Annual Report) Rules, 1999 published under Notification No. 1975 MW dated the 1st September, 1999.

## MENTION CASES

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে গত ২২ তারিখে আমরা সমস্ত চটকলগুলোর বিভিন্ন দাবি দাওয়া, অর্থনৈতিক নীতির কোনও দাবি দাওয়া নয়, সামগ্রিক ভাবে যে সমস্ত ফাটকাবাজ, মুনাফাখোর মালিকরা আজকে চটকলগুলোকে লুঠ করছে, তাই ৫৫টা চটকলগুলোতে আজকে ভাগাওয়ালা, জিরো ওয়ার্কার এবং বিভিন্ন ট্রেনিদের নিয়ে চালিয়ে ন্যূনতম প্রভিডেন্ট ফান্ড, গ্র্যাচুইটি না দিয়ে আজকে মিলগুলো,

মিলের শ্রমিকদের সাংঘাতিকভাবে ক্ষতিগ্রস্থ করছে। যদিও চটকল ব্যবসা এখানেও সাংঘাতিক ভাবে ভাল তবুও এটা করা হচ্ছে অতিরিক্ত লাভ করার জন্য। বারবার মালিকদের সচেতন করেও তারা কোনও নেগোশিয়েশন আসছে না। তাদের যে প্রতিষ্ঠান আই.জে.এম.এ. বাণিজ্যিক দিক থেকে কাজ করছে। শ্রমিকদের সঙ্গে ত্রিপাক্ষিক চুক্তি করার ব্যাপারে তাদের অধীনস্থ সংস্থা সক্রিয় নয়। সরকার পক্ষ থেকে একটা মিটিং করা হয় এবং যেটা ব্যর্থ হয়। ৩৯টি ট্রেড-ইউনিয়ন একত্রিত ভাবে স্ট্রাইকের নোটিশ জারি করে। সেই নোটিশ অনুযায়ী ২২ তারিখ থেকে ধর্মঘট হয়। তার পর কয়েকটি মিল আমাদের চুক্তিকে মেনে নিয়ে খোলবার ব্যবস্থা করে। এই ২৫ টি মিল যখন খোলবার জন্য এগিয়ে এসেছে তখন তাকে বানচাল করার জন্য ফাটকাবাজদের মতো কাজোরিয়া, বাজোরিয়ারা মস্তান দিয়ে বোমাবাজি করে ৬, ৭ টি জুট মিলে আমাদের লোককে আহত করে এবং বে-আইনিভাবে সাসপেনশন অফ ওয়ার্ক জারি করে দেয়। আমি বিশেষ ভাবে উল্লেখ করছি হুগলি জেলার অ্যাঙ্গাস, গ্যাঞ্জেস, বাঁশবেড়িয়ার কথা। দেশে অরাজকতা এমন অবস্থায় গেছে যে এই শিল্পাঞ্চলে এই হালই তার নজির। আমাদের ৩০ লক্ষ মানুষ জুট মিলের সঙ্গে যুক্ত রয়েছে তাকে রাজনৈতিক দিক থেকেই নয় যে ভাবে বিরোধিতা করা হচ্ছে তাকে গভীর উদ্বেগ নিয়ে মোকাবিলা করা উচিত। মালিকরা গুন্ডা ভাড়া করে গুন্ডামী করে কারখানা বন্ধ করে দিচ্ছে, তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করছি।

## Presentation of the Supplementary Estimates for the year 1999-2000.

**Dr. Asim Kumar Dasgupta :** Mr. Speaker, Sir, under Article 205 of the Constitution I beg to lay before the House a Statement showing Supplementary Estimates for the year 1999-2000 amounting to Rs. 2200,25,12,002 of which charged items amount for 869,60,64,000 and the voted items amount for Rs. 1330,64,48,002 only. In the booklet Demand for Supplementary Grants 1999-2000 circulated to the Hon'ble Members detailed of the Supplementary Estimates and the reasons thereof given.

**Mr. Speaker :** The latest time for tabling notices of Motions for Reduction of Demands for Supplemtary Grants has been fixed at 12.00 noon on the 28th March, 2000. Printed forms of Cut Motions will be available from the publication counter.

## MENTION CASES

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মিঃ স্পিকার স্যার, ভয়ঙ্কর ব্যাপার। মাধ্যমিক পরীক্ষায় টোকাটুকিতে মদত করার জন্য খাদ্য দপ্তরের অফিসার ধরা পড়েছেন, তিনি খাদ্য দপ্তরের ডেপুটি ডায়রেক্টর আসানসোলের দায়িত্বে আছেন, নাম অলোক মুখার্জি। ১১ই মার্চ তাকে গ্রেপ্তার করে, পরে তাকে ছেড়ে দেয়। আরামবাগের এস.ডি.পি.ও. লিখিত ভাবে লালবাজারের মাধ্যমে খাদ্য দপ্তরের প্রধান কার্যালয় মির্জা গালব স্ট্রিটে গত ১৬ই মার্চ জানায়। এর পরও খাদ্য দপ্তর অভিযুক্ত অফিসারের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেয়নি। মন্ত্রী তাকে বাঁচানোর চেষ্টা করছেন। এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অসিত মাল ঃ** স্যার, আপনার মাধ্যমে সেচ দপ্তর তথা সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলায় দ্বারকা নদীর উপর কালিদহ্ বাঁধ নির্মাণ হয়েছিল। মাননীয় এম.পি. কয়েক লক্ষ টাকা দিয়েছিলেন। বাঁধ নির্মাণ করার জন্য সেচ দপ্তর সেখানে গিয়ে দেখার পর কিছু টাকা দিয়েছে।

স্যার, আর ২।৩ মাসের মধ্যে বর্ষা এসে যাবে। কিন্তু সেই টাকা সেচ দপ্তরকে দেওয়া সত্ত্বেও বাঁধের কাজ হয়নি। এর ফলে বসওয়া, বিষ্ণুপুর, ললিতকুন্ড, কালীদহ্, প্রভৃতি এলাকার মানুষ আতঙ্কের মধ্যে দিন কাটাচ্ছে। বর্ষার সময় যদি এ কয়েক লক্ষ টাকার বাঁধ নির্মাণের কাজ করা হয় তাহলে আসলে বাঁধ নির্মাণ হবে না সব কন্ট্রাক্টর এবং যারা দায়িত্বে থাকবেন তাদের পটেকস্থ্ হবে। তাই মাননীয় সেচ মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে অবিলম্বে এইটথ প্ল্যানের টাকায় কালীদহ্ গ্রামে দ্বারকা নদীর উপরে উক্ত বাঁধ নির্মাণ করা হোক।

**Shrimati Shanta Chhetri :** Hon'ble Speaker, Sir, through you I wish to draw the attention of the Hon'ble Finance Minister to the fact that a majority of the State Government employees have been made beneficiaries of the fourth pay commission. Employees belonging to the State Housing Board and the State Transport Corporations are languishing in the absence of the same. why has the State Government chosen to ignore the legitimate needs of these employees and why has he deprived them of the facilities recommended by the fourth pay commission when they belong to profit-making corporations? In this regard I urge the Hon'ble Finance Minister to rectify the commissions and grant an extension of the fourth pay commission facilities to these employees

at the earliest. Thank you.

**শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, চাঁচোল থেকে মানিকচক, মালদা হয়ে কলকাতা-গামী বাসে মানিকচক থেকে ৬-টা সিট সংরক্ষণের ব্যবস্থা ছিল এবং বুকিং কাউন্টারও খোলা হয়েছিল। বর্তমানে সেই সংরক্ষণের কোটা এবং বুকিং কাউন্টার বন্ধ করে দেওয়া হয়েছে। তাই আমি এ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে দাবি করছি উক্ত জায়গা থেকে ৬-টা সিটের সংরক্ষণ যেন অবিলম্বে চালু করা হয়।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উনি এখানে উপস্থিত আছেন যদি নোট নেন ভাল হয়। ডঃ শঙ্করকুমার সেন মহাশয় যখন পাওয়ার মন্ত্রী ছিলেন সেই সময় মধুরাপুর দু নম্বর ব্লকে, সুন্দরবন অঞ্চলে, ১০ বছর আগে বিদ্যুতের খুঁটি পোতা হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত কুমড়োপাড়া, নন্দকমারপুর অঞ্চল, শঙ্করপুর অঞ্চলে কোনও বিদ্যুৎ পৌছায়নি। শঙ্কর সেন মহাশয় আমাকে এ বিষয়ে আশ্বাস দিয়েছিলেন। আমি অনুরোধ করছি বিষয়টা এনকোয়ারি করে দেখা হোক। এবং সাথে সাথে অর্থ দপ্তরকে বলব এ ব্যাপারে টাকা বরাদ্দ করা হোক। আপনি যদি এ ব্যাপারে দক্ষিণ ২৪ পরগনা জেলা-পরিষদকে একটা নির্দেশ দেন,—কেন না আগের মন্ত্রী এ ব্যাপারে আমাদের কমিট করেছিলেন—কুমড়োপাড়া এক নম্বর ব্লক, শঙ্করপুর, প্রভৃতি জায়গায় বিদ্যুৎ পৌছনোর ক্ষেত্রে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে সেটা আমাকে জানান তাহলে আমি খুশি হব।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জামালপুর বিধানসভা কেন্দ্রের বি.পি.এইচ.সি. একটা ব্যস্ত হাসপাতাল। বর্হিবিভাগে ২০০/২৫০ রোগী হয়। কিন্তু অতিরিক্ত চিকিৎসার জন্য মহকুমা হাসপাতাল বর্ধমানে তাদের যেতে হয়। গরিব মানুষরা সেখানে যেতে পারে না। তাই আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে আবেদন করছি, উক্ত বি.পি.এইচ.সি. হাসপাতালকে ৫০ বেডের গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করা হোক এবং সেখানকার মানুষের সুচিকিৎসার ব্যবস্থা করা হোক।

**শ্রী ইউনুস সরকার ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কাজের সুবিধার জন্য আমাদের বিভিন্ন জেলার কয়েকটি মহকুমাকে ভাগ করা হয়েচে। মুর্শিদাবাদ জেলার ডোমকলে নতুন একটা মহকুমা করা হয়েছে। কিন্তু সব রকম প্রয়োজনীয় ব্যবস্থা এখন পর্যন্ত গ্রহণ করা হয়নি। ফলে প্রশাসনিক কাজ কর্ম চালাতে অসুবিধা হচ্ছে এবং সাধারণ মানুষদেরও কাজ কর্ম পেতে অসুবিধা হচ্ছে।

মহকুমা স্তরের প্রয়োজনীয় অফিস এখন পর্যন্ত করা হয়নি। এমন কি পার্শ্ববর্তী জলঙ্গী, রানীনগর প্রভৃতি তিনটি ব্লকের সঙ্গে যোগাযোগের রাস্তা গড়ে ওঠেনি। এই সমস্ত প্রয়োজনীয় ব্যবস্থাগুলি অবিলম্বে গড়ে তোলার জন্য আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এখানে অর্থমন্ত্রী উপস্থিত আছেন—আমি তাঁর কাছে জানতে চাইছি কোন এলাকার আপ-গ্রেডেশনের ক্ষেত্রে সরকারের দৃষ্টিভঙ্গি কি? ওখানে একটা ব্লকের সমস্ত রকম কাজ-কর্ম যাতে সঠিক ভাবে চালু হতে পারে তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থাগুলি করার অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী পরেশনাথ দাস ঃ** (অনুপস্থিত।)

**শ্রী সোমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গের নদীগুলি সবই পাহাড় থেকে নেমে এসেছে। প্রতি বছর নদীগুলির ভাঙ্গনে নদীগুলির জল ধারণ ক্ষমতা কমে যাচ্ছে, ভূমিক্ষয় বাড়ছে, কৃষকদের সর্বনাশ হচ্ছে। প্রতি বছর খরা বন্যার আক্রমণে কৃষকদের রক্তে বোনা ফসল ভেসে যায়। এই অবস্থায় ভারত, বাংলাদেশ, নেপাল, ভূটান এবং চীনদেশকে নিয়ে যৌথ নদী কমিশন গড়ে তোলা দরকার। সাথে সাথে ভূমিক্ষয় রোধে দীর্ঘস্থায়ী মাস্টার প্ল্যান গড়ে এবং তা কার্যকর করে উত্তর বাংলার কৃষকদের জমিগুলি ভূমিক্ষয়ের হাত থেকে রক্ষা করার জন্য অনুরোধ করছি। অর্থাৎ ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকার উত্তরবঙ্গের ভূমিক্ষয় রোধের যে মাস্টার প্ল্যান গড়েছিল তা অবিলম্বে কার্যকর করতে অনুরোধ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি উচ্চ শিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার কলেজগুলোর অধ্যাপকদের মধ্যে গড়ে ৪০ ভাগ অধ্যাপকই হচ্ছেন পার্ট টাইম লেকচারার। এই ৪০ ভাগ অধ্যাপকই মোটামুটি পশ্চিমবঙ্গের কলেজ শিক্ষা ব্যবস্থাকে ধরে রেখেছেন। যেখানে পশ্চিমবাংলার বাইরের বিভিন্ন রাজ্যের কলেজের পার্ট টাইম লেকচারাররা এক একজন ২০০০ টাকা থেকে ৭৫০০ টাকা পর্যন্ত মাসে মাইনে পান, সেখানে পশ্চিমবঙ্গের কলেজগুলির পার্ট টাইম লেকচারাররা সমস্ত কিছু মিলিয়ে মাসে মাত্র ৪০০ টাকা বেতন পান। দীর্ঘদিন ধরে তাঁরা সরকারের কাছে বেতন বৃদ্ধির দাবি জানিয়ে আসছেন। পশ্চিমবাংলার উচ্চ শিক্ষা ব্যবস্থাটা তাঁরাই চালিয়ে আসছেন, কারণ পশ্চিমবাংলার কলেজগুলিতে রেগুলার টিচারের সংখ্যা অত্যন্ত কম এবং তাঁরা সপ্তাহে এত কম ক্লাশ নেন যে, তাঁদের ওপর নির্ভর করে উচ্চ শিক্ষা ব্যবস্থা চালানো সম্ভব নয়। এ ব্যাপারে আমরা বার বার উচ্চ শিক্ষা মন্ত্রীর কাছে দরবার করেছি—পার্ট টাইম লেকচারারদের অন্তত মাসে ২০০০ টাকা করে বেতন দেবার ব্যবস্থা করুন। যা

*চলছে তা দিয়ে কলেজ শিক্ষা চলতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পার্ট টাইম টিচাররা এই দাবিতে বাধ্য হয়ে হাইকোর্টে পর্যন্ত গিয়েছিলেন। হাইকোর্ট থেকে স্ট্রিকচার দিয়েছে—ন্যূনতম* ২০০০ টাকা মাইনে দেওয়া উচিত। তা সত্ত্বেও আজ পর্যন্ত সে ব্যবস্থা করা হয়নি। তাই আমি আপনার মাধ্যমে পুনরায় বিষয়টির প্রতি মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অধ্যাপকদের ঐ দাবি জানাচ্ছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ১৯৯১ সালে বলা হয়েছিল প্রেসিডেন্সি কলেজের কোর সাবজেক্টের প্রফেসরদের ট্রান্সফার করা হবে না। কিন্তু সম্প্রতি সেই অর্ডার অগ্রাহ্য করে নিউক্লিয়ার ফিজিক্স এবং ইলেক্ট্রনিক্স-এর দুজন প্রফেসর শ্রী দেবপ্রিয় সেন এবং প্রদীপ দত্তকে ট্রান্সফার করা হয়েছে। এর ফলে ওঁদের কাছে পাঠরত ২৫ জন ছাত্র খুবই অসুবিধার মধ্যে পড়েছে। অতীতে যখন এই বিষয়গুলি চালু হয়েছিল তখন যে সিদ্ধান্ত নেওয়া হয়েছিল তা আমরা জানি না আজকে কি কারণে পালন করা হচ্ছে না! ছাত্ররা আমাদের সঙ্গে যোগাযোগ করেছে, ওঁরা চলে গেলে তাদের অসুবিধা হবে। তাই আমি বিষটির প্রতি উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারে হস্তক্ষেপ করতে হবে। অতীতে সরকার যে সিদ্ধান্ত নিয়েছে, কলকাতা বিশ্ববিদ্যালয় যে সিদ্ধান্ত নিয়েছে সেই সিদ্ধান্ত যেন বহাল থাকে এবং এঁদের যেন এই কলেজে পড়ানোর জন্য অনুমোদন দেওয়া হয়।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী তথা পুলিশ দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগে এই বিধানসভায় মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী ঘোষণা করেছিলেন যে আমাদের রাজ্যের সমস্ত থানাগুলিতে এলাকার বিশিষ্ট নাগরিকদের নিয়ে—যেমন, ব্যবহারজীবী, চিকিৎসক, সমাজ-কর্মী এই ধরনের প্রতিষ্ঠিত নাগরিকদের নিয়ে অ্যাডভাইসারি কমিটি তৈরি হবে। কিন্তু আজ পর্যন্ত সেটা করা হয়নি, বিশেষ করে আমার বিধানসভা এলাকার উত্তরপাড়া এবং ডানকুনি এই দুটো থানায় এবং হুগলি জেলার অন্যান্য থানাগুলিতে খোঁজ নিয়ে দেখেছি অ্যাডভাইসারি কমিটি তৈরি করা হয়নি। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে অবিলম্বে এলাকার বিশিষ্ট নাগরিকদের নিয়ে এই ধরনের অ্যাডভাইসারি কমিটি থানা-ভিত্তিক তৈরি করা হয়।

**শ্রীমতি সাবিত্রী মিত্র :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি

গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা এলাকায় পরানপুর গ্রাম পঞ্চায়েতে রাধানগর ট্যারি এলাকায় আজিজুর রহ্মান নামে এক ব্যক্তি থাকেন। তার জমি আছে বালুরঘাট এলাকায়। সেই জমি সম্বলপুর জি.পি.-র সি.পি.এম. পার্টির প্রধান দখল করে খাচ্ছেন। গত ২১-৩ তারিখে রাত্রিবেলা ঐ সি.পি.এম. পার্টির প্রধানের নেতৃত্বে একদল লোক আজিজুর রহমানকে হাঁসুয়া এবং বল্লম নিয়ে এমন ভাবে আক্রমণ করেছে যে সে এখন মৃত্যুর সঙ্গে লড়াই করছে। এই অবস্থার পরিপ্রেক্ষিতে এই বিধানসভায় যারা সি.পি.এম. পার্টির বিধায়করা আছেন তাদের অনুরোধ করছি, আপনার দলকে সর্তক করুন এবং মাননীয় মন্ত্রীকেও অনুরোধ করছি, এই ব্যাপারে উচ্চ পর্যায়ে তদন্ত করান। এই অবস্থা যদি চলতে থাকে এবং যদি তদন্ত না করান তাহলে আমরা যদি এই আইন তুলে নিই তাহলে আমাদের দোষ দেবেন না।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখানে সুভাষবাবু নেই, কিন্তু সুশান্তবাবু আছেন। গত ৩ বছর ধরে আমার এলাকার ধর্মতলা থেকে চটা পর্যন্ত এস-২৯ বাস সর্ম্পকে অনেকবার বলেছি এবং মাননীয় মন্ত্রী মহাশয়ও এই হাউসে আমাকে কথা দিয়েছেন। তিনি বলেছিলেন ৩ মাস পর চালু করব, এই মাসে চালু করব। কিন্তু দেখা যাচ্ছে, আজ পর্যন্ত চালু করা যায়নি। অথচ দেখতে পাচ্ছি, অনেক জায়গায় বাস তুলে নিয়ে অন্য জায়গায় দেবার ব্যবস্থা করেছেন। এই বাস চালু না হওয়ার ফলে আমাদের এলাকার মানুষের প্রচন্ড অসুবিধা হচ্ছে। যারা পরীক্ষার্থী তারা ঠিক সময়ে যেতে পারছে না, যাঁরা হাসপাতালে যাবে তারাও যেতে পারছে না, ব্যবসাদাররাও যেতে পারছে না। তাই ধর্মতলা থেকে চটা পর্যন্ত এস-২৯ বাস যেভাবে চলত সেইভাবে যাতে চালানো যায় তারজন্য আমি অনুরোধ করছি। এই হাউসে তিনি তখন বলেছিলেন ৩ মাসের মধ্যে চালু করব, কিন্তু ১৯৯৭, ১৯৯৮, ১৯৯৯ সাল পার হয়ে আজকে ২০০০ সাল শুরু হল, তা সত্ত্বেও কেন চালু করতে পারছেন না? ঐ বাসটি চালু করবে, কি করবেন না এই হাউসে যদি দয়া করে বলেন তাহলে আমি বাধিত হব।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হাওড়া শহরের বিধিবদ্ধ রেশন ব্যবস্থা ফার্স হয়ে দাঁড়িয়েছে। মাঝে মাঝে রেশন পাওয়া যায় আবার একমাস, দেড় মাস ধরে রেশন দোকানে কোন মাল—চাল, চিনি, গম—পাওয়া যায় না। ফলে যেটা দাঁড়াচ্ছে, একদিকে সরকারি নিয়ম অনুযায়ী ৩ সপ্তাহ রেশন না নিলে তার রেশন কার্ড বাতিল হয়ে যাবে, অন্যদিকে রেশন দোকানে গেলে কোনও রেশন নেই, কোনও জিনিস নেই। এরফলে রেশন কার্ড বাতিল হয়ে যাচ্ছে। সেক্ষেত্রে তারা অভিযোগ করছে, আমরা কি করব?

রেশন দোকান থেকে বলা হচ্ছে যে দেশলাই বা বিস্কুট নিলে রেশন কার্ড চালু থাকবে। বাধ্য হয়ে রেশন কার্ড চালু রাখতে লোকে রেশন দোকান থেকে দেশলাই বা বিস্কুটই নিচ্ছে কিন্তু এমনই অবস্থা যে অনেক সময় সেই দেশলাই বা বিস্কুটও পাওয়া যাচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয় বলুন, তাহলে কি নিয়ে রেশন কার্ড চালু রাখবেন লোকেরা? তারপর বিধিবদ্ধ রেশন এলাকায় বি.পি.এল. অর্থাৎ দারিদ্র্য সীমার নিচে যারা রয়েছেন তাদের সস্তায় রেশনের মাধ্যমে চাল, গম, চিনি দেওয়ার ব্যবস্থা আছে কিন্তু তারাও তা পাচ্ছেন না। বিধিবদ্ধ রেশনিং এলাকায় বিধি মেনে যদি রেশন দোকানগুলিতে রেশন সামগ্রী সরবরাহ করার ব্যবস্থা না হয় তাহলে বিশেষ করে দরিদ্র মানুষগুলি কি খেয়ে প্রাণে বাঁচবেন মন্ত্রী মহাশয় জবাব দিন। স্যার, এর সঙ্গে সঙ্গে আর একটি বিষয় নিয়ে আমি বলব। অনেক সমবায় সমিতি আছে যারা রেশন দোকান চালায়। সেই সমস্ত সমবায় সমিতিতে যে সমস্ত মানুষরা কাজ করেন রেশন ব্যবস্থায় মাল না থাকায় সেই সমস্ত সমবায় সমিতিগুলি অর্থনৈতিক দিক থেকে ক্রমশঃ দুর্বল হয়ে পড়ছে, তাদের লোকসান বেড়ে চলেছে। যদি রেশনের মাল তারা না পায় তাহলে এই সমস্ত সমবায় সমিতিগুলি উঠে যাবে এবং কর্মচারিরা বেকার হয়ে যাবেন। মাননীয় খাদ্য মন্ত্রীর কাছে আমার তাই দাবি, হাওড়া শহরে সরকারি নিয়ম অনুযায়ী প্রতি সপ্তাহে রেশনে মাল সরবরাহ করার ব্যবস্থা করুন। তা না হলে রেশনিং ব্যবস্থা তুলে দেওয়া দরকার। বিধিবদ্ধ রেশনিং এলাকায় এইভাবে একটা ফার্স করে রাখার কোনও অর্থ হয় না।

**শ্রী ভক্তরাম পান** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে বিদ্যালয় শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। চণ্ডিতলা দু নং ব্লকে গত ১০/১৫ বছরে ভীষণ ভাবে জনসংখ্যা বৃদ্ধি পেয়েছে কিন্তু সেই তুলনায় সেখানে হায়ার সেকেন্ডারি স্কুল তৈরি হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার তাই আবেদন, বড়তাজপুর উচ্চ বিদ্যালয়, বেগমপুর উচ্চ বিদ্যালয় এবং গরলগাছা বালিকা উচ্চ বিদ্যালয়কে অবিলম্বে উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীত করা হোক।

**শ্রী বাদল ভট্টাচার্য** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় তথ্য, সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, ভারত-কেশরী শ্যামাপ্রসাদ মুখার্জি ১৯৪১ সালে থেকে ১৯৪৬ পর্যন্ত বঙ্গীয় প্রাদেশিক ব্যবস্থাপক সভার সদস্য ছিলেন এবং ১৯৪১ সালে ফজলুল হকের কোয়ালিশন মন্ত্রী সভার তিনি অর্থমন্ত্রী ছিলেন। ভারত স্বাধীন হওয়ার পর তিনি প্রথম শহিদ যিনি কাশ্মীরে ঝিলাম নদীর তীরে দেহ রেখেছিলেন। আগামী ৬ই জুলাই তার জন্মশত বার্ষিকী শুরু হচ্ছে। এই সদনে হিন্দু মুসলিম ঐক্যের উপর তার যে বক্তব্য, মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, তার সুলভ সংস্করণ প্রকাশ করা হোক এবং

বাইরে তার যে তৈলচিত্রটি রাখা আছে তা উপযুক্ত ভাবে সংরক্ষণ করার ব্যবস্থা করা হোক।

**শ্রী শীতল সর্দার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে আন্দুল গ্রাম পঞ্চায়েতের অধীনে তপশীল জাতি অধ্যুষিত জঙ্গলপুর বলে একটি গ্রাম আছে। এই জঙ্গলপুর গ্রামে ১০০ বছরের পুরানো একটি রাস্তা আছে। সেই রাস্তাটি বন্ধ করে দেওয়া হয়েছে। গ্রামের পঞ্চায়েতের যিনি প্রধান তিনি সি.পি.এম.-এর। তিনি যোগসাজস করে একটি বে-সরকারি প্রতিষ্ঠানকে এটা বিক্রি করে দিয়েছেন ফলে সাধারণ মানুষের কাছে রাস্তাটি বন্ধ হয়ে গিয়েছে। স্যার, এই রাস্তাটির উপর দিয়ে বিদ্যুতের লাইন গিয়েছে, এখানে জলনিকাশি ব্যবস্থা রয়েছে, পঞ্চায়েত থেকে রাস্তাও করা হয়েছে কিন্তু তা সত্ত্বেও বর্তমানে রাস্তাটি বন্ধ করে দেওয়া হয়েছে। মন্ত্রী মহাশয়ের কাছে আমার দাবি, অবিলম্বে এই রাস্তাটি খুলে দেওয়া হোক।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২২/৩ তারিখে, বুধবার, খানাকুল থানায় ও.সি. বালিপুরের শেখ ফারুকে তুলে নিয়ে যায় এবং থানার লক আপ-এ তাকে মারধোর করা হয়। তারপর আরামবাগের এস.ডি.জে.এম.-এর কোর্টে তাকে পাঠানো হয় কিন্তু ম্যাজিস্ট্রেটের কাছে আসামীকে প্রডিউস করা হয়নি। এবং এস.ডি.জে.এম. খোঁজ নিয়ে দেখেন যে আসামীকে বারান্দায় রাখা হয়েছে। তিনি সেখানে গিয়ে দেখেন যে শেখ ফারুক গুরুতর ভাবে অসুস্থ অবস্থা রয়েছে, তার মাজা ভাঙ্গা, পা ভাঙ্গা। এই অবস্থা দেখে এস.ডি.জে.এম. তখন এস.ডি.ও.-কে যে ফারুককে অবিলম্বে হাসপাতালে ভর্তি করার ব্যবস্থা করুন। আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে ফারুককে পুলিশ কাস্টোডিতে ফেলে রেখে যে ইনজুরি করা হয়েছে, সেই অপরাধে ঐ থানার ও.সি.-কে অবিলম্বে সাসপেন্ড করা হোক। আমি এটা আপনার কাছে দিয়ে দিচ্ছি।

**শ্রী মহাবুবুল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলায় আমার নির্বাচনী এলাকা ৪১ নং খড়বা অঞ্চলে গত তিন দিন ধরে লোডশেডিং চলছে। সেখানে পাওয়ার শর্টেজের জন্য লো ভোল্টেজের ফলে চাষীরা তাদের চাষের ফলন মার খাচ্ছে। লো ভোল্টেজের জন্য ট্রান্সফর্মার পুড়ে যাচ্ছে, ফলে চাষীরা অসহায় অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে। তার সঙ্গে সঙ্গে একথাও বলতে চাই, যে সব ছাত্র-ছাত্রীরা মাধ্যমিক পরীক্ষা দিচ্ছে, হায়ার সেকেন্ডারি পরীক্ষা হতে চলেছে, এই রকম একটা সময়ে বিদ্যুতের অভাবে

তাদের দারুণ কষ্টের মধ্যে পড়তে হচ্ছে। চাঁচোলের জিয়াগাছিতে পাওয়ার ডিস্ট্রিবিউশনের অবস্থা শোচনীয়। সেখানে আজ পর্যন্ত সেখানে পাওয়ার হাউসের কোনও ব্যবস্থা হয়নি। কাজেই চাঁচোলে যাতে পাওয়ার হাউসের কাজ অবিলম্বে করা হয় সেজন্য আবেদন করছি।

[12-50 — 2-00 p.m.(Including Adjournment)]

**শ্রী দিলীপকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত তিন দিন ধরে উত্তরবঙ্গের বিভিন্ন প্রান্ত ঘুরে যে জিনিস দেখেছি, সেটা আমি আপনার মাধ্যমে মাননীয় চিফ মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গোটা উত্তরবাংলায় বিভিন্ন অত্যাধুনিক অস্ত্র-শস্ত্র, হাত গ্রেনেড, এ.কে. ৪৭ এবং গ্রামের অনেক জায়গায় এমন এমন আগ্নেয়াস্ত্র আছে যেটা বাইরে থেকে এসেছে এবং সেগুলিতে গোটা উত্তরবাংলা ছেয়ে গেছে। স্যার, এই ব্যাপারে আমি প্রমাণ দাখিল করছি। ফালাকাটা ব্লকের শালকুমার গ্রাম পঞ্চায়েতের ভৈরবপুর হাটের কাসেম মিয়ার বাড়িতে হঠাৎ পুলিশ হানা দিয়ে ১ শত টাকা, ৫ শত টাকা, ৫০ টাকার জাল নোট পায় এবং তার সঙ্গে আগ্নেয়াস্ত্র, হাত গ্রেনেড, এ.কে. ৪৭ রাইফেল ইত্যাদি পায়। এটা খবরের কাগজেও বেরিয়েছে। উত্তরবাংলার যে অবস্থা সেই সম্পর্কে কিছুদিন আগে ফালাকাটার মন্ত্রী বলেছিলেন যে আমরা নিরাপদে নেই, যে কোনও সময়ে মারা যেতে পারি। স্যার, আমি একথা বলতে চাই এই যে এ.কে. ৪৭ রাইফেল এবং অন্যান্য জিনিস পাওয়া গেছে, সেটা কিন্তু পুলিশ লুকিয়ে ফেলেছে। তার কারণ কাসেম মিয়া সি.পি.এম.-এর একজন নেতা। আমি আপনার মাধ্যমে একথা বলতে চাই, আমি ফালাকাটার মন্ত্রীর নাম বলতে চাচ্ছি না, উনি একটা জাল নোটের কারখানা তৈরি করেছেন এবং সেই জাল নোটে উত্তরবাংলা ছেয়ে গেছে। আমি দায়িত্ব নিয়ে বলছি যে সেখানে ৫০০ টাকার নোট কেউ ভাঙ্গাতে চায় না। এই অবস্থার জন্য আমি পুলিশ মন্ত্রীর পদত্যাগ দাবি করছি।

**শ্রী শিবপ্রসাদ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিগত দুই, তিন দিন ধরে নদীয়া জেলার বিশেষ করে কৃষ্ণনগর শহরে বিদ্যুৎ নেই বললেই চলে। এখানে বিদ্যুৎ মন্ত্রী জানাচ্ছেন যে বিদ্যুৎ উদ্বৃত্ত হচ্ছে, সেই বিদ্যুৎ আমরা অন্য রাজ্যে দিচ্ছি। অথচ আজকে তীব্র লোডশেডিংয়ের ফলে মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক যে সব ছেলে-মেয়েরা দেবে তাদের পড়াশুনার ক্ষতি হচ্ছে। তারা রেশনে কেরোসিন তেল পাচ্ছে না। ১৫ টাকা দিয়ে ব্লাকে কেরোসিন তেল কিনতে হচ্ছে। এছাড়াও কৃষ্ণনগর শহরে লোডশেডিংয়ের ফলে পানীয় জল সরবরাহ হচ্ছে না, হাসপাতালে অপারেশন থিয়েটার বন্ধ হয়ে আছে। কিন্তু মাননীয়

বিদ্যুৎ মন্ত্রী বলছেন যে, বিদ্যুৎ চালু রয়েছে। সেখানে বিদ্যুৎ বিভাগের কর্মচারিদের সঙ্গে যারা হুকিং ট্যাপিং-এর সঙ্গে জড়িত, যারা জেনারেটরের ব্যবসা করে তাদের অর্থ লেনদেনের সম্পর্ক রয়েছে, কারণ তা না হলে সন্ধ্যা ৬টা থেকে রাত ১২টা পর্যন্ত লোডশেডিং হত না।

**মিঃ স্পিকার ঃ** আমার কাছে জিরো আওয়ারের ২০টি নোটিশ রয়েছে। এর মধ্যে থেকে ৫টি হবে।

## ZERO HOUR

**শ্রী পঙ্কজকুমার ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, বনগাঁয় কয়েক বছর ধরে বন্যা হচ্ছে। সেখানকার একমাত্র অর্থকরী ফসল হচ্ছে বোরো ধান। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, বিদ্যুতের অভাবে সেখানকার বোরো চাষ মার খাচ্ছে, বিশেষ করে লো ভোল্টেজের কারণে। সেখানে ১৩২ কেভির একটি সাব-স্টেশন দীর্ঘদিন ধরে হবার প্রচেষ্টা চলছে। তার কিছুটা কাজ হলেও সম্পূর্ণ না হবার ফলে ঐ দুরবস্থার মধ্যে পড়তে হচ্ছে। তারজন্য অনুরোধ, দ্রুত সাব-স্টেশনটি নির্মাণ করা হোক।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বরানগরে সোশ্যাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের অধীনে যে ন্যাশনাল ইনস্টিটিউট অফ ফিজিক্যাল হ্যান্ডিক্র্যাফট রয়েছে সেটা বন্ধ করে দিয়ে এই রিজিয়ন থেকে সরিয়ে নেবার চেষ্টা হচ্ছে। ডাইরেক্টর ডঃ কুমারের নেতৃত্বে সেখানকার কর্মচারিরা আগামী ৩০ তারিখে তারজন্য ধর্মঘট ডেকেছেন। তার জন্য সোশ্যাল ওয়েলফেয়ার মিনিস্টারের কাছে অনুরোধ, এ ব্যাপারে হস্তক্ষেপ করুন।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান-কাটোয়া রোড নতুন করে মেরামতির কাজ শুরু হয়েছে। কিন্তু যেভাবে মেরামতি করা হচ্ছে তাতে ঐ রাস্তা এক মাসের বেশি স্থায়ী হবে না। যে কন্ট্রাক্টর কাজটা করছে সে অত্যন্ত নিম্নমানের কাজ করছে। কাজেই এক্ষেত্রে তদন্ত হওয়া দরকার এবং কন্ট্রাক্টরের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া দরকার বলে আমি মনে করি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র

মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যের সীমান্তবর্তী এলাকাগুলোতে যে কাঁটাতারের বেড়া রয়েছে সেগুলো কেটে কেটে দেওয়া হচ্ছে, কোনও কোনও জায়গায় ভেঙ্গে দেওয়া হচ্ছে। এ ব্যাপারে বাংলাদেশীদের সঙ্গে এখানকার পাচারকারীরা যুক্ত। বি.এস.এফ.ও এর সঙ্গে যুক্ত রয়েছে। ঐ ভাঙ্গা পথে এখান থেকে গরু পাচার করে দেওয়া হচ্ছে। আমার অনুরোধ, এর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখানে মাননীয় মেম্বাররা তাদের গ্রামের দুর্দশার কথা প্রতিদিন বারবার বলা সত্ত্বেও কোন সদুত্তর পাওয়া যাচ্ছে না। আমার বারাবনী বিধানসভা কেন্দ্রের গ্রামগুলোতে প্রচুর ম্যাটেরিয়ালস পড়ে থাকা সত্ত্বেও বিদ্যুতের ব্যবস্থা করা হচ্ছে না। অনেক গ্রামে খুঁটি পুঁতে দেওয়া সত্ত্বেও সেখানে বিদ্যুতের ব্যবস্থা করা হয়নি। তার জন্য আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রী এবং রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলছি, সত্বর গ্রামে বিদ্যুৎ দেবার ব্যবস্থা করা হোক।

**(At this stage the House was adjourned till 2-00 p.m.)**

[2-00 — 2-10 p.m.(After Recess.)]

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী ২০০০-২০০১ সালের জন্য যে বাজেট পেশ করেছেন আমি সেই বাজেট বরাদ্দের বিরোধিতা করে অল্প সময়ে সামান্য কিছু কথা নিবেদন করতে চাই। আমি এই বাজেট বরাদ্দের বিরোধিতা করছি এই কারণে এই বাজেট হল—

Unimaginative, mechanical in response, perpetuos inequities, full of statistical jugglary and learn no lessons from experience.

স্যার, আমাদের রাজ্যের অর্থমন্ত্রী আমাদের উপহার দিয়েছেন জিরো ডেফিসিট বাজেট। বর্তমানে উপহার দিচ্ছেন বিকল্প অর্থনীতির ভাঁওতা। স্যার, আমি মনে করি আমরা সত্যি সত্যিই ভারতবর্ষের বিকল্প হয়ে থাকব না। এই কারণে থাকব না, অসীমবাবুর অসীম করুণায় আমরা হারিয়ে যাচ্ছি সবার নিচে সবার পিছে সবহারাদের মাঝে। আমার বক্তব্যের মধ্যে আমি কয়েকটি বিষয় নিবেদন করতে চাই। একটা রাজ্যের অর্থনৈতিক অবস্থা বুঝতে হলে দুটি মেন ফ্যাক্টার আছে সেটা দেখতে হবে, একটা হল রাজ্যের

রাজস্ব ঘাটতি কমছে না বাড়ছে আর হচ্ছে মূলধনী খাতে খরচ কমছে না বাড়ছে। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, এই রাজ্যের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেট থেকে আমি বলছি, ১৯৯৮-৯৯ সালে যে বাজেট উনি পেশ করেছিলেন তাতে উনি দেখিয়েছিলেন যে রাজস্ব ঘাটতির পরিমাণ ছিল ১০৬৬.৩৯ কোটি টাকা। কিন্তু রিভাইজড-এ দেখতে পাচ্ছি সেই বাজেট ঘাটতির পরিমাণ হল ৫৮৬৬.৫২ কোটি টাকা। ১৯৯৯-২০০০ সালের জন্য উনি যে বাজেট পেশ করেছিলেন তাতে রাজস্ব ঘাটতির পরিমাণ ছিল ৭৫০৯.৭৬ কোটি টাকা, কিন্তু অ্যাকচুয়াল বাজেট পরিচালনা করার পর দেখা যায় সেই বাজেট ঘাটতির পরিমাণ ছিল ৮০৬৬.১২ কোটি টাকা। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতার শেষ দিকে বলেছেন রাজস্ব ঘাটতির পরিমাণ কমিয়ে আনবেন। আপনার দেওয়া স্টাটিস্টিক্স, আপনার দেওয়া পরিসংখ্যান কিন্তু এই কথা বলছে না। স্যার, দুঃখ জনক ব্যাপার হল আমি যে কথা বলছিলাম আমরা সবার নিচে সবার পিছে চলে যাচ্ছি। স্যার, রাজস্ব ঘাটতি বিহারে হচ্ছে ২৫২৯ কোটি টাকা, উড়িষ্যায় হচ্ছে ২১৩৫ কোটি টাকা, আসামে হচ্ছে ১২০২ কোটি টাকা, মধ্যপ্রদেশে ১০৭৬ কোটি টাকা, উত্তরপ্রদেশে ৭৩৩০ কোটি টাকা। বিহার উড়িষ্যা আসাম উত্তরপ্রদেশের চেয়ে রাজস্ব ঘাটতির পরিমাণ আমাদের লাফিয়ে লাফিয়ে বাড়ছে। এই ব্যাপারে সব সদস্যের অবগত হওয়া দরকার—It is a serious alarming situation of the State, অন্যদিকে কি হচ্ছে দেখুন। স্যার, মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৯-২০০০ সালের জন্য মূলধনী খাতে খরচের জন্য আমাদের কাছে রেখেছিলেন ৪,০৫৮.০২ কোটি টাকা। আর এই বছরে, ২০০০-২০০১ সালের জন্য উনি বরাদ্দ করেছেন ৩,৮৮৫.৭৪ কোটি টাকা। অর্থাৎ মূলধনী খাতে খরচ কমছে। রাজস্ব খাতে ঘাটতির পরিমাণ বাড়ছে। রাজ্যের অর্থনৈতিক অবস্থা এটুকুতে বোঝা যায় যে আমরা কোথায় পৌঁছে গিয়েছি। এই রাজ্যের সরকার পুঁজি ভেঙ্গে খরচ করছেন। কারণ ক্যাপিট্যাল এক্সপেন্ডিচার, মূলধনী খাতে যদি ব্যয় না হয় তাহলে পৃথিবীর কোনও দেশ এগিয়ে যেতে পারে না। এই সহজ সরল কথাটা আমাদের বোঝা উচিত। মাননীয় অর্থমন্ত্রী এবং মাননীয় প্রবীণ সদস্য আবু আয়েশ মন্ডল একটা যে স্ট্যাটিস্টিক্স দিয়েছেন, তার থেকে ভারতের একটা সংস্থা, এন-সি-ই-এ-আর যে মূল্যায়ন করেছেন নব্বুইয়ের দশকে দাঁড়িয়ে, তাতে কি দেখা যাচ্ছে? এই তথ্যটি ছিল বিশেষ করে গ্রামীণ বাংলার ওপরে। এতে দেখা যাচ্ছে, নব্বুইয়ের দশকে ভারতবর্ষের গড় আয় যেখানে ছিল ৪,৪৮৫ কোটি টাকা, সেখানে পশ্চিমবাংলার গড় আয় ছিল ৩,১৭৫ কোটি টাকা। তেরটি বড় রাজ্য ধরলে এই রাজ্যের স্থান পনের নম্বর, উড়িষ্যার পরে আমাদের। উড়িষ্যা আর আমাদের মাথা পিছু আয় কম। এই রিপোর্টটি এন-সি-ই-এ-আর'এর। পরিবার পিছু গড় আয় (গ্রামীণ), এগুলো সবটাই গ্রামীণ ব্যাপার, রিপোর্টে বলছে ২,৬৩৬ টাকা পশ্চিমবঙ্গের আর দেশের ক্ষেত্রে তা হল ৮,১১৩ টাকা। দেশের গড়

আয়ের চেয়ে অনেক কম এই রাজ্যের মানুষের গড় আয়। রাজ্যের অর্থনৈতিক অবস্থা বুঝতে হলে আর একটা মোস্ট ইম্পর্ট্যান্ট ইন্ডিকেটর, কত পারসেন্ট মানুষ দারিদ্র সীমার নিচে বাস করে। আপনি একটা রিপোর্ট দিয়েছেন। আমি মনে করি না এটা ঠিক আছে। এটা যোজনা কমিশনের রিপোর্ট থেকে তৈরি করেছেন, তা নয়। এন-সি-ই-এ-আর যা বলেছে তাতে দেখা যাচ্ছে, ভারতের ক্ষেত্রে দারিদ্র সীমার নিচে থাকা মানুষের গড় হল ৩৯ পারসেন্ট। আর আমাদের রাজ্যে ৫১ পারসেন্ট মানুষ দারিদ্র সীমার নিচে বাস করে। এই প্রসঙ্গে আমি একটা তথ্য দিই। গত ৩রা ডিসেম্বর, ১৯৯৯ সালে মাননীয় সদস্য তারক বন্দ্যোপাধ্যায় একটি প্রশ্ন করেছিলেন। মাননীয় মন্ত্রী তার লিখিত জবাব দিয়েছেন। পশ্চিমবঙ্গে দারিদ্র সীমার নিচে বাস করে তার সংখ্যা হচ্ছে ৪৪.৭৫ পারসেন্ট। এটা কোথাও যেতে হবে না, এই রাজ্যের মাননীয় পঞ্চায়েত মন্ত্রী এই হাউসের মধ্যে লিখিত রিপোর্ট দিয়েছেন, কোন জেলায় কত। তাতে দাঁড়াচ্ছে ৪৪.৭৫ পারসেন্ট। অর্থনৈতিক অবস্থা বোঝার জন্য ইকনোমিক্সের ভাষায় 'ইনটেনসিটি অফ দি পভার্টি'র ব্যাপারে বাংলার গৌরব সন্তান অমর্ত্য সেন একটা তথ্য বার করেছেন, একে ইকনোমিক্সের ভাষায় 'সেন ইনডেক্স' বলা হয়। ঐ তথ্য অনুযায়ী ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলার স্থান ১৫ নম্বরে। আর একটা কথা হল, ভারতবর্ষের মানুষ, পশ্চিমবাংলার মানুষ ইকনোমিক্সের টার্মে 'ভাল থাকা', আমরা কেমন আছি? ভাল থাকার অনেক রকম মেজারমেন্ট আছে। এর পরিমাপ করার উপায় হল, ক্যাপাবিলিটি, পভার্টি মেজার্স, অনেক ফ্যাক্টর আছে। এইসব বিচার করে আমাদের পশ্চিমবঙ্গের স্থান এগার নম্বরে। আমাদের ওপরে আছে অন্ধ্র, পাঞ্জাব, কেরালা, হরিয়ানা এবং তামিলনাড়ু। আমাদের রাজ্যের চাইতে ভারতবর্ষের অন্য অনেক রাজ্য ভাল অবস্থায় আছে। অনেক রাজ্য থেকে আমাদের গড় আয় অনেক নিচে পড়ে যাচ্ছে। আমরা ভারতবর্ষের মধ্যে বিকল্প ব্যবস্থার ফলে অনেক পিছিয়ে যাচ্ছি।

[2-10 — 2-20 p.m.]

অসীম বাবুর বাংলার মানুষ আজকে পিছিয়ে পড়েছে। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের কাছে একটা বিষয় বলতে চাই যে, গত বছরে বাজেট বক্তৃতায় বলেছিলেন যে, আপনার সিদ্ধান্ত যে বেকার ছেলেদের আড়াই হাজার করে টাকা দেবেন। কিন্তু মাননীয় মন্ত্রী মহম্মদ আমিন মহাশয় মাননীয় সদস্যের একটি প্রশ্নের উত্তরে বলেছেন যে, পশ্চিমবঙ্গে এখনও পর্যন্ত একজন বেকারকেও আড়াই হাজার টাকা দেওয়া যায়নি। এটাই হচ্ছে রিয়েলিটি। একটা বছর কেটে গেল সুতরাং বিরোধি দলের পক্ষ থেকে দাবি করতেই পারে যে আপনার বাজেট বক্তৃতায় বলা সত্ত্বেও দিতে পারলেন না কেন? আপনাদের লজ্জা হওয়ার কথা। আপনি অর্থমন্ত্রী, জ্যোতি বাব মুখ্যমন্ত্রী, অথচ বেকার

ছেলেদের আড়াই হাজার করে টাকা দেওয়ার কথা সেটা দিতে পারলেন না। এই কথা তো আমরা প্রকাশ করিনি, মাননীয় মন্ত্রী স্বীকার করেছেন যে দেওয়া যায়নি। তারপরে বাজারে খুব জোড় গলায় প্রেস কনফারেন্স করে বলেছেন যে এই বাজেটে হচ্ছে কর্মসংস্থানের বাজেট। এই প্রসঙ্গে কয়েকটি উদাহরণ আমি তুলে ধরতে চাই—এই কর্মসংস্থান সরকারি চাকুরি নয়, কিন্তু দেখা যাচ্ছে যে এই রাজ্যে সরকারি চাকুরি কত পেয়েছে—১৯৯৬ সালের দেওয়া তথ্য অনুযায়ী, এটা কারুর কাছ থেকে ধার করা নয় বা নিজের দেওয়া তথ্য নয়, আপনাদের দেওয়া তথ্য অনুযায়ী দেখা যাচ্ছে যে, ১০,৩৮৫ জন। ১৯৯৭-৯৮ সালে ১০,৯৭১ জন এবং ১৯৯৮-৯৯ সালে ৮,২৫১ জন। রেজিস্ট্রিকৃত ৫০ লক্ষ বেকারের মধ্যে ৮ হাজার ২৫১ জন চাকুরি পেয়েছে। আপনারা যদি ক্যালকুলেটার নিয়ে পারসেন্টেজ কত হল হিসাব করেন তাহলে দেখবেন যা চাকুরি হয়েছে তাতে কখনওই বেকার সমস্যার সমাধান করা যাবে না। আগে কেন্দ্র এবং রাজ্যে সেলফ এমপ্লয়মেন্ট, স্কিম চালু ছিল। আজকের থেকে ১০-১৫ বছর আগে চালু হয়েছিল, তার রেকর্ডে দেখা যাচ্ছে যে, ২৪ শে মার্চ, ২০০০ সালে মাননীয় মন্ত্রী তাঁর লিখিত জবাবে জানিয়েছেন যে, সেস্রু প্রকল্পে ১৯৯৬-৯৭ সালে ২৯১ জনকে, এবং ১৯৯৭ সালে ৭৬ জনকে এবং ১৯৯৮-৯৯ সালে ১২ জনকে দেওয়া গেছে একথা ২৪ শে মার্চ, দেবপ্রসাদ বাবুর প্রশ্নোত্তরে মাননীয় মন্ত্রী বলেছিলেন। কেন্দ্রীয় সরকারের স্বর্ণ জয়ন্তী রোজগার যোজনার টার্গেট ১ লক্ষ ২৫ হাজার এই সংখ্যাটা বললেন, কিন্তু আপনার রাজ্যেতে পেয়েছে ২১৬ জন। পি.এম.আর.ওয়াই.-তে ২৩ হাজার টার্গেট ছিল, এই রাজ্যের বেকার ছেলেরা পেয়েছে মাত্র ৬৭৭ জন। আপনাদের তো লজ্জা পাওয়ার কথা। এই তথ্যের মধ্যে দাঁড়িয়ে রাজ্যের অর্থমন্ত্রী ঘোষণা করছেন যে ৮ লক্ষ লোকের কর্মসংস্থান করে দেবেন। দিস ইজ দি ইনফ্রাস্ট্রাকচার। সেলফ এমপ্লয়মেন্ট স্কিম এই রাজ্যে আর নেই। সুতরাং এই রাজ্যের অর্থমন্ত্রীর সম্পর্কে বলতে হয়, 'ধন্য আশা, মুগ্ধ মানবের মন, মুগ্ধ দেবতা'। মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে, আরেকটি জেনারেল ইলেকশনের আগে বাজেট পেশ করতে পারলে ৫৬ লক্ষ লোকের কর্মসংস্থানের ব্যবস্থা করতে পারবেন এই বিষয়ে তিনি নিশ্চিত আছেন। এই রাজ্যের কৃষি উৎপাদন সম্পর্কে একটি তথ্য দিতে চাই। গত বছরের বাজেটে মাননীয় অর্থমন্ত্রী বলেছিলেন যে, ১৪৩.৫৩ লক্ষ টন থেকে বাড়িয়ে ৪৬ লক্ষ টনে কৃষি উৎপাদন তোলা যাবে। এবং ৩ লক্ষ টন খাদ্য শস্য উৎপাদনের মাত্রা ধরা ছিল, কিন্তু সেখানে দেখা গেল যে মাত্র ১৪ হাজার টন খাদ্য শস্য বেড়েছে। এইবারের বাজেট বইতে আপনি উল্লেখ করেছেন যে, বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুরের কিয়দংশে খরা হয়েছিল তাই উৎপাদন কমে গেছে। এইবারের বাজেট বইয়ের ৩, ৫, ৭ এর অনুচ্ছেদে বলেছেন যে নজিরবিহীন বন্যা হয়েছে কিন্তু তা সত্ত্বেও উৎপাদন বাড়ানো যাবে ১১ লক্ষ টন। এই নজিরবিহীন বন্যাতেও নজিরবিহীন উৎপাদন আমরা

করব তিনি বলেছেন। সুতরাং এই পরিপ্রেক্ষিতে অসীম বাবুকে নজিরবিহীন পাগলামি করা ছাড়া আর কিছু বলা যাবে না।

আপনি ভাবুন, উনি বললেন তিন লক্ষ টন থেকে চোদ্দ লক্ষ টন উৎপাদন, আবার কথা নজিরবিহীন বন্যা, একে রাজ্যের জমি কমে যাচ্ছে, জমিতে চা বাগান হয়ে যাচ্ছে, ইঁট শিল্প হয়ে যাচ্ছে আর এই হাউসে দাঁড়িয়ে আপনি যা বলছেন তার জন্য আপনার বিরুদ্ধে প্রিভিলেজ আনা দরকার। আপনি বলছেন নজিরবিহীন বন্যা হয়েছে। তা সত্ত্বেও ১১ লক্ষ টন উৎপাদন হবে। আমি আপনাকে নিবেদন করব এই যে কৃষির পরিসংখ্যান নেওয়া হয় এটা অত্যন্ত ডিফেকটিভ। আপনি শুধু পলিটিক্যাল ইকনমিক উইকলি রিসার্চ পেপার পড়ে দেখুন, আমার সময় থাকলে বলতে পারতাম, রিসার্চ পেপারটা একটু পড়ে নেওয়ার জন্য বলব, আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন কৃষি বিশেষজ্ঞ জেমস বয়াস বলেছেন আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন ৮০-র দশক পর্যন্ত এই রাজ্যে কৃষির পরিসংখ্যান নেওয়া হত কোথা থেকে, ব্যুরো অফ অ্যাপ্লাইড ইকনমিক্স স্ট্যাটিস্টিক্স—এদের মাধ্যমে আমাদের রাজ্যের অধীনের কৃষি পরিসংখ্যান নেওয়া হত। মাননীয় মন্ত্রী মহাশয়, ৮০-র দশকের পরও এই পরিসংখ্যান নেওয়া হত ভারতবর্ষের স্বনামধন্য সন্তান প্রশান্ত মহলানবীশ বিশেষজ্ঞ তার নির্দেশিত পথে। আপনারা ক্ষমতায় এসে বললেন ঐসব চলবে না আমাদের কৃষি দপ্তরের ডাইরেক্টর ঠিক করবে। ওই রিসার্চ পেপার বলছে রাজ্যে কৃষি সংক্রান্ত তথ্যের মধ্যে মনগড়া অতি রঞ্জন অনুপ্রবেশ ঘটেছে। আপনি যা দাবি করছেন ৭.১ শতাংশ বেড়েছে—অ্যাবসলিউটলি ফলস, ইট ইজ ফ্রম রিসার্চ পেপার। স্যার, পরিসংখ্যান গত দিক থেকে আপনি তো আমার চেয়ে অনেক বড় পন্ডিত, একটা কথা আছে, গার্বেজ ইন অ্যান্ড গার্বেজ আউট। পরিসংখ্যান গত যদি ত্রুটি থাকে তাহলে সমস্ত পরিসংখ্যান কলুষিত হয়ে যায়। এর মধ্যে আপনি যেমন নিজেকে ঢুকিয়েছেন, আমাদেরকে ঢোকাচ্ছেন সমস্ত রাজ্যকে ঢোকাচ্ছেন। আপনি শিক্ষার কথা বলতে গিয়ে বলেছেন নবম, যোজনাকালে প্রাথমিক শিক্ষাকে সর্বজনীন করে দেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রীর উদ্দেশ্যে বলি, ১৯৯৫ সালে প্রাথমিক শিক্ষার কি অবস্থা ছিল তার জন্য রাজ্য সরকার জোকায় ইন্ডিয়ান ইন্সটিটিউট অফ ম্যানেজমেন্ট এর ৫ জন শিক্ষাবিদের ওপর দায়িত্ব দিয়েছিলেন প্রাথমিক শিক্ষার কি অবস্থা তা জানার জন্য, তাদের সেই রিপোর্ট যদি পড়েন সেখানে বলা হচ্ছে ১৯৯১ সালের জন্য গণনা অনুযায়ী রাজ্যে মোট গ্রামের সংখ্যা ৪০,৮১১ তার মধ্যে ৫০৩৪ টি গ্রামের লোকসংখ্যা ১০০ জনেরও কম আই.আই.এম. সেগুলিকে সমীক্ষার আওতার বাইরে রেখেছেন, বাকি ৩৫,৭৭৭ টি গ্রাম, তাদের সমীক্ষার ক্ষেত্রে। সমীক্ষা অনুযায়ী ঐ ৩৫,৭৭৭ টি গ্রামের মধ্যে ৮ হাজার ৯৪৪টিতে কোনও প্রাথমিক বিদ্যালয় নেই। পশ্চিমবঙ্গ সরকার প্রাথমিক শিক্ষার হাল বুঝতে ১৯৯৫ সালে রাজ্য সরকার জোকার আই.আই.এম.কে. দায়িত্ব

দিয়েছিলেন। সমীক্ষার খরচের দায়িত্ব নেয় ইউনিসেফ শতকরা ৩২ ভাগ বিদ্যালয় দুই কক্ষ বিশিষ্ট শতকরা ৮ ভাগ বিদ্যালয় ১ শিক্ষক বিশিষ্ট, শতকরা ২৯ ভাগ বিদ্যালয় ২ শিক্ষক বিশিষ্ট। ইউনিসেফ এর টাকায় জোকায় আই.আই.এম. তারা ৩ বছর ধরে রিসার্চ করেছে। ১৯৯৫ সাল থেকে ১৯৯৮ সালের ডিসেম্বর পর্যন্ত, ১৯৯৯-তে ঐ রিপোর্ট প্লেস করেছে। এই হল রাজ্যের অবস্থা। এরই মধ্যে আপনি আবার চালু করলেন পার্টি ক্যাডার ঠিক করার জন্য শিশু শিক্ষা কেন্দ্র। এইভাবে মানুষকে ঠকাবেন না। শিক্ষাকে যদি এভাবে সর্বজনীন করতে চান তাহলে বলব মুর্খের স্বর্গে বাস করছেন। এই রাজ্যে ব্রিটিশ সরকার ডি.পি.ই.পি.-তে টাকা দিয়েছে তাদের রিপোর্টটা শুনবেন—Out of 15 states undertaking DEEP, West Bengal is the only state that needs to be washed. তাকে ওয়াস্ট করতে হবে। সব ২ নম্বর হয়ে যাচ্ছে। West Bengal is the only problem state. So it is clear that education for all is still an elusive dream in West Bengal. আশা করা ভাল। কিন্তু বেশি আশা করা ভাল নয়। তাই শিক্ষামন্ত্রী যখন বলেন আমরা শিক্ষা সর্বজনীন করব, তখন একটি কথা আমার মনে পড়ে—এ কেবল দিনে রাত্রে জল ঢালা ফুটা পাত্রে, বৃথা চেষ্টা তৃষ্ণা মিটিবারে। এই রকম ভাবে রাজ্য চালাবার চেষ্টা করছেন। এ কেবল দিনে রাত্রে বৃথা চেষ্টা ফুটা পাত্রে জল ঢালা। আপনি সর্বজনীন অডিট রিপোর্ট পেশ করেছেন। সাক্ষরতার ব্যাপারে মেদিনীপুর জেলার কি অবস্থা তা মাননীয় সদস্যরা শুনলে আতঙ্কিত হয়ে যাবেন।

[2-20 — 2-30 p.m.]

In Midnapore district 1.40 lakh learners were shown to have achieved literacy without having been evaluated which was against NLM guideline.

এক লক্ষ চার হাজার মানুষকে বলা হল সাক্ষর হয়ে গেছে, আপনাদের তরফ থেকে কোনও মূল্যায়ণ হয়নি, কোনও অডিট হয়নি।

Bankura district was declared fully literate district although it achieved only 71% success against NLM norms of 80 - 90 per cent.

আশি থেকে নব্বই শতাংশ মানুষ সাক্ষর হলে পূর্ণ সাক্ষর বলে ঘোষণা করা যায়, কিন্তু বাঁকুড়া জেলায় ৭১ শতাংশ মানুষ সাক্ষর, কিন্তু পূর্ণ সাক্ষর বলে ঘোষণা করা হল। বিধানসভায় এক প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করতে বাধ্য হয়েছেন সাক্ষরতার টাকা এদিক, ওদিক হয়ে গেছে। রীতিনীতি না মেনেই টাকা খরচ হয়েছে। In

Bankura 4.5 lakh learners were declared successful. তার মধ্যে ১,৩৫,০০০ মানুষের কাছে বই পৌঁছায়নি। ভাবতে পারেন এটা কেমন জালিয়াতি? ধাপ্পার একটা সীমা আছে, জালিয়াতির একটা সীমা আছে। মাননীয় অর্থমন্ত্রী আমাদের রাজ্যে বৃত্তিমূলক শিক্ষার ব্যবস্থা করেছেন। এই ব্যাপারে আমি অনেক স্ট্যাটিস্টিক্স দিতে পারি, আমাদের রাজ্যে চার বছর আগে বলা হল বৃত্তিমূলক শিক্ষা কলেজে কলেজে চালু করতে হবে। কিন্তু এর ফিগার দেখলে আপনার লজ্জা লেগে যাবে। কাঁথি মহকুমায় ইন্ডাস্ট্রিয়াল ফিশ অ্যান্ড ফিশারি কোর্সে ১৯৯৮ সালে ভর্তি হয়েছিল ২৪ জন, ১৯৯৯ সালে সেই সংখ্যা দাঁড়াল ১২ জনে। এর থেকেই বোঝা যাবে আমাদের রাজ্যে বৃত্তিমূলক শিক্ষা কিভাবে এগিয়ে যাচ্ছে! সুরেন্দ্রনাথ কলেজে কমিউনিকেটিভ ইংলিশ ১৯৯৮ সালে ছাত্র সংখ্যা ছিল একজন, ১৯৯৯ সালেও ছাত্র সংখ্যা ১ জন; হলদিয়ার ট্রাভেল ম্যানেজমেন্টে ১৯৯৮ সালে ছিল ২৯ জন, ১৯৯৯ সালে সেই সংখ্যা দাঁড়িয়েছে ১০ জন; গোবরডাঙ্গা হিন্দু কলেজ ১৯৯৮ সালে ছল ১৪ জন ছাত্র, ১৯৯৯ সালে সেই সংখ্যা দাঁড়িয়েছে নয়জন। এর থেকে কি আপনি শিক্ষা নেবেন না, অভিজ্ঞতা নেবেন না? আপনি বলে যাচ্ছেন, আর আমরাও শুনে যাচ্ছি। পশ্চিমবাংলা হচ্ছে একটা রাজ্য যেখানে বি.এড. কলেজের অনুমোদন কেটে দেওয়া হচ্ছে। পাঁশকুড়া বনমালী বি.এড. কলেজ, কাঁথি বি.এড. কলেজ এবং মেদিনীপুর বি.এড. কলেজের অনুমোদন কেটে দেওয়া হয়েছে। আপনি নতুন নতুন শব্দ নিয়ে আসছেন, গত বছরে আনলেন বিকেন্দ্রীকরণ, এবারে হচ্ছে দায়বদ্ধ বিকেন্দ্রীকরণ, আবার সামনের বার কি আনবেন জানি না। দায়বদ্ধ বিকেন্দ্রীকরণের একটা নমুনা আপনাকে আমি দেব, আপনি হাওড়ায় চলুন। বিধানসভা থেকে একটা টিম সেখানে পাঠান, সেই টিমে আমাদের নিতে হবে না, সি.পি.এম., ফরোয়ার্ড ব্লক, আর.এস.পি. সদস্যদের পাঠান। হাওড়া জেলা পরিষদে ২.৬০ লক্ষ টাকার কাজ ভার্বাল অর্ডারে দেওয়া হয়েছে। জেলা পরিষদ সেটা ২৯ শে অক্টোবর স্বীকার করে নিতে বাধ্য হয়েছে। হাওড়া মিউনিসিপ্যালিটিতে এক হাজার অতিরিক্ত লোক কাজ করে যাচ্ছে, রিসেন্টলি একটা অর্ডার বেরিয়েছে ২৩৮ জনকে ছাঁটাই করতে হবে। আপনি ইনভেস্টমেন্ট সম্বন্ধে অনেক কথা বলেছেন, আমার সময় কম, আমার কাছে একটা রিপোর্ট আছে— Associated Chamber of Commerce and Industries. এই অ্যাসোসিয়েশনটা হল অ্যাসোসিয়েটেড চেম্বার অফ কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রিস, কিসের উপরে অন ফরেন অ্যান্ড ডোমেস্টিক ইনভেস্টমেন্ট প্রোপোজাল। ওরা বলছে— West Bengal was able to attract domestic invesment proposals worth Rs. 3,242 crores.কিন্তু ১৯৯৮-৯৯ সাল সেটা দাঁড়িয়েছে ৭৫১ কোটি টাকা। বিদ্যুতের ব্যাপারে প্ল্যানিং কমিশনের মিড টার্মের একটা রিভিউ রিপোর্ট বেরিয়েছে। তাতে তারা বলছে— West Bengal and Bihar have been prinicipally hold responsible for the slow pau of countrys

rural electrification programme. এই হচ্ছে পশ্চিমবঙ্গের অবস্থা। আপনি দয়া করে একটা স্ট্যাটিস্টিক্স এই হাউসে প্লেস করতে পারবেন—আমাদের সব বন্ধুরা বলে যাচ্ছেন আমাদের রাজ্যে নাকি বেদম ইলেক্ট্রিসিটি উৎপন্ন হয়ে যাচ্ছে। কোথায় যাচ্ছে? পার ক্যাপিটা কনজাম্পশন অফ ইলেক্ট্রিসিটি কোথায় কোন রাজ্যে কত দয়া করে এই হাউসের সামনে প্লেস করতে পারবেন? এই হল রাজ্যের অবস্থা। তবে অর্থমন্ত্রী কিছু কিছু ভাল কাজ করবার চেষ্টা করেছেন। সংগঠন শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ড বাড়াবার চেষ্টা করেছেন—এটা সত্যি সত্যি ভাল। বিভিন্ন বিক্রয়কর সরলীকরণ করেছেন। আমি মন্ত্রীর কাছে জানতে চাই এই সারচার্জ রেফ্রিজারেটার, এয়ার কন্ডিশন মেশিনে কমালেন কেন? স্যার, এই সমস্ত কিছু ভাববার আগে কো অর্ডিনেশন কমিটির একটা লাইন পড়ে যাচ্ছি—আমলাতন্ত্র অফিসারদের পিছনে সরকারের বাজেট খরচ সীমা ছাড়িয়ে যাচ্ছে। কো অর্ডিনেশন কমিটির নেতা এইকথা বলেছেন। তাই এই বাজেট শুভ ইঙ্গিত করে না। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী মিলি হিরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২০০০-২০০১ সালের যে বাজেট আমাদের পশ্চিমবঙ্গ সরকারের অর্থমন্ত্রী পেশ করেছেন আমি মনে করি এই বাজেট বলিষ্ঠ এবং সাহসী এবং সেই বাজেটকে অকুণ্ঠ সমর্থন করছি। এই প্রসঙ্গে একটা কথাই আমার মনে পড়ছে পৃথিবী বিখ্যাত অর্থনীতিবিদ ছিলেন প্রফেসার বন, তিনি বলেছিলেন—

The Budget has two important functions; one, it serves as a report on finance; and, it will submit plans and programmes for the future.

আমি মনে করি কাঠামোগত দিক থেকে বাজেট যথাযথ এবং এই বাজেটের সমর্থনে জানাতে চাই এর মধ্যে বড় প্রশ্ন বাজেট কি, তার উদ্দেশ্য কি, কেন এবং কাদের জন্য। আমার মনে হয় এখানে দৃষ্টিভঙ্গির প্রশ্ন চলে আসছে। আমি সারচার্জ বাড়াব—কি কমাব, খতিয়ান, পরিকল্পনা করব কি করব না, সেখানে ভর্তুকি দেব, কি দেব না এবং কাদের জন্য বাজেট হবে সেটা ১০ শতাংশ মানুষের জন্য হবে, না ৮৫ শতাংশের জন্য হবে—এখানে দৃষ্টিভঙ্গির প্রশ্ন চলে আসছে। একটু আগে কংগ্রেস দলের সদস্য শ্রী সঞ্জীব দাস অনেক কথাই তুললেন। আমার মনে হয় এটা কংগ্রেস দলের দেউলিয়াপনা। উনি বললেন এই বাজেট আন ইমাজিনেটিভ। আমি মনে করি এই বাজেট ইমাজিনেটিভ এবং ইনোভেটিভ প্রত্যেক ক্ষেত্রেই। আমি এই বাজেটকে অকুণ্ঠ ধন্যবাদ জানাব কারণ এই বাজেটে পশ্চিমবঙ্গের জনজীবনের সমস্যা, প্রয়োজন, আশা স্বপ্নের বাস্তব রিফ্লেকশন থাকছে এবং প্রত্যেকটা জায়গায় এক্সপ্লোর করার চেষ্টা এই বাজেট আছে। মাননীয় সদস্য একটা কবিতার লাইন বলেছিলেন। আমারও একটা

*কবিতার লাইন মনে পড়ছে—"কিষাণীর জীবনে শরিক যে জন, কর্মে ও কথায় সত্যকার আত্মীয়তা করেছে অর্জন, সে কবির বানি লাগি কান পেতে আছি"। স্যার, বামফ্রন্ট সরকার বিগত দুই বছরে যাবতীয় উন্নয়নমূলক কাজকর্মের মধ্য দিয়ে প্রমাণ করতে* পেরেছে মানুষের কাছে। এই বামফ্রন্ট সরকার মানুষের জনকল্যাণমূলক কাজ করে চলেছেন। এই কারণে গর্বের সঙ্গে বলতে চাই যে, এই বাজেট একটা কংক্রিট বাজেট। এই কথা তো মাননীয় সদস্য একবারও উচ্চারণ করলেন না? একবারও তো তিনি উচ্চারণ করলেন না— কেন্দ্রীয় সরকারের বাজেটের কথা? ব্যাপারটা এই রকম যে, কেন্দ্রীয় সরকারের বাজেট হচ্ছে অন্য জিনিস? মাননীয় বিরোধি বন্ধুদের শুনে রাখা দরকার যে, একটা কেন্দ্র তার নির্দিষ্ট জনগোষ্ঠী ৯৫ কোটি জনগোষ্ঠী, তার নির্দিষ্ট ভৌগোলিক খন্ড, তার সরকার, তার পলিসি, তার রিফ্লেকশন বাজেটে। পাশাপাশি রাজ্যে আমাদের ৮ কোটি জনসংখ্যা, তার নির্দিষ্ট ভৌগোলিক খন্ড, তার পলিসি, এই দুটোর কন্টেক্সটে কি কো-রিলেশন নেই? হ্যাঁ, কো-রিলেশন আছে। আমাদের বাজেট প্লেস হয়েছে ২২ তারিখে। আর ২৯ শে ফ্রেব্রুয়ারিতে কেন্দ্রীয় সরকারের বাজেট পেশ হয়েছে। সেখানে কি দেখলাম? সেখানে ভর্তুকি দেওয়া হল ধনী জনগণকে। তারা ভর্তুকি পেল, বাইরে কাস্টমস ডিউটি ছাড় পেল।

[2-30 — 2-40 p.m.]

১৪ শো কোটি টাকা আমাদের দেশিয় পণ্যে কর চাপল, আন্তঃশুল্ক ৩ হাজার দুশো বাহান্ন কোটি টাকা। দৃষ্টিভঙ্গি এটা নয়? জনকল্যাণকামী দৃষ্টিভঙ্গি এরপরেও বলতে লাগবে? এর ফলে কি হল? দেশিয় বাজারে জিনিসপত্রের দাম বাড়ছে। ডোমেস্টিক গুডসের তিনশোটির উপর বাড়ছে। অসম প্রতিযোগিতা শুরু হয়ে হয়ে গেল। ছাড় পেল বিদেশি পণ্য। প্রতিযোগিতায় পারবে না, বলাই বাহুল্য। মার খাবে এবং গুটিয়ে নিতে বাধ্য হবে দেশি শিল্পগুলো। বাড়বে না ক্রাইসিস, বাড়বে না আন এমপ্লয়মেন্ট, বাড়বে না দারিদ্র? আর এমপ্লয়মেন্টের সঙ্গে দারিদ্রের অত্যন্ত যোগ রয়েছে। ফলে প্রভার্টি বাড়বে না? এই বিশাল ৯৫ কোটি মানুষজন আনফেড থাকবে, আন এডুকেটেড থাকবে, আন হেলদি থাকবে। আর ভারতবর্ষ হেলদি হবে? এটাকে ইমাজিনেশন বলতে হবে? এই ইমাজিনেশন কেন্দ্রীয় সরকারের রয়েছে। আমরা অত্যন্ত ভয়ানক দিক দেখতে পাচ্ছি। যদি এইভাবে রাষ্ট্রায়ত্ত সেক্টরগুলোকে সম্পূর্ণ ভাবে গুটিয়ে নেওয়া হচ্ছে, ঘটি বাটি বিক্রি করে দেশ চালাতে হচ্ছে। যে বাজেট যশবন্ত সিনহা পাস করছেন তার অর্ধেকের বেশি ঘাটতি। রাজ্য বাজেটে মাত্র ১১ কোটি ঘাটতি। চেষ্টা করতে হবে ঘাটতি কমিয়ে আনার। এটা বলব না যে আমাদের পশ্চিমবাংলার ৪, ৪টি রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রে এই বাজেট বরাদ্দ শূণ্য। সি.সি.আই.এন., এন.জি.এম.সি., এন.টি.সি. বলব না এইগুলো, বলতে হবে না?

শুধুমাত্র এই ক্ষেত্রে নয়, আমরা কি দেখতে পেলাম, অত্যন্ত ভয়াবহতার সঙ্গে এগুলো বলতে লাগে, উল্লেখ করতে লাগে, আমার মনে হয় এটা আপনাদের উপলব্ধিতেই নেই, বিরোধী বন্ধুদের উপলব্ধিতে থাকলে তাঁরা এটা উচ্চারণ করতেন যে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কে শেয়ারের সংখ্যা কমতে কমতে ৩৩ শতাংশে চলে এসেছে। সোশ্যাল সিকিওরিটি থাকবে এর পরে? সোশ্যাল অ্যাকাউন্টেবিলিটি থাকবে ব্যাঙ্কগুলোতে? বিমা ক্ষেত্রে অবাধ বে-সরকারিকরণ, রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রে অবাধ বে-সরকারিকরণ, কৃষিক্ষেত্রে অবাধ বে-সরকারিকরণ এবং বলব যে কেন্দ্রে নরসীমা রাও সরকার যে সর্বনাশা বিত্ত পরিক্রমা শুরু করেছিলেন বি.জে.পি. সরকার এক লাফে সেই বিত্ত পরিক্রমা শেষ করে ফেলেছেন। আমি একটা উদ্ধৃতি দিচ্ছি! জওহরলাল নেহেরু ইউনিভার্সিটির অর্থনীতির অধ্যাপক, প্রফেসর প্রভাত পট্টনায়েক বলছেন যে ভারতবর্ষ প্রচন্ড ডিস্যাসটারের মুখে পড়েছে। ডিস্যাসটার শুরু হয়েছে ৯এর দশক থেকে। আমি পড়ছি?

Decades of the 1990's about which there has been so much hype was actually nothing short of an economic development disaster for India when the real per capita consumption expenditure in the rural India went down in absolute terms. The figure at 1987 88 prices which stood at Rs 164 in 1991 according to the National Sample survey was lower in every subsequent year of the decade.

আরও বলেছেন সেখানে,

The reversing of the declining trend of the 1980's such an increase in rural poverty in a country where rural poverty is already both of massive abysmal cannot but be called a disaster.

ডিস্যাসটারকে স্বীকার করতে হবে না? ৯এর দশক থেকে যে ডিস্যাসটার শুরু হয়েছিল। আরও বলেছেন,

By the same token however, an attack on poverty can be made directly through unemployment generating schemes.

কোথায় বিরোধীরা, শুনবেন একটু। বিপদটা উপলব্ধি করতে পারলেন না। এই বিপদ থেকে রেহাই পাবেন না। আপনাদের পরবর্তী প্রজন্ম রেহাই পাবেন না। এইগুলো শোনার দরকার আছে। শুধুমাত্র প্রভাত পট্টনায়েক নয়। সিটুর অল ইন্ডিয়ার সেক্রেটারি একটা ইন্টারভিউ বলতে বাধ্য হচ্ছেন যে—

*Industrial sickness increase substantially during the last nine years.* Resulting in an estimated six lakh units facing sickness and closure. The rate of unemployment has risen alarmingly with every industry talking of down sizing to cut costs. New entrants in the employment market find it extremely difficult to get a job.

এটা বলতে হবে না? আরও বলেছেন,

Reckless disinvestment in the public sector ignoring even the observations of the C.A.G's. (Comptroller and Auditor General) Report has led to the sale of valuable assets at throwaway prices. The sale proceeds were used only to meet the budgetary deficit.

সি.এ.জি.-র অবজারভেশন অস্বীকার করেছেন কেন্দ্রীয় সরকার নয় এর দশক থেকে। কি বুঝা যাচ্ছে এর থেকে।

Even the Chairman of the disinvestment Commission criticized this approach.

এটাই হচ্ছে বাস্তব। এটাকে অস্বীকার করার জায়গা নেই। কৃষিক্ষেত্রটাকে বেমালুম আপাদমস্তক বে-সরকারিকরণ করার চেষ্টা করা হচ্ছে। এটা জানেন না বিরোধী বন্ধুরা। আজকে ধ্বংস করে দেওয়ার চেষ্টা করা হচ্ছে। ভারতবর্ষ এই মুহূর্তে খাদ্যে অত্যন্ত ঘাটতি দেশ। এই বছর, কারেন্ট ফিনান্সিয়াল ইয়ারে ৫০ লক্ষ টন খাদ্যে ঘাটতি দেখা যেভাবে পপুলেশন গ্রোথ বাড়ছে, সেই ক্ষেত্র দু হাজার ১৫ সালের মধ্যে অবশ্যম্ভাবী মন্বন্তর দেখা দেবে। এই আর্থিক বছরে ৫০ লক্ষ টন খাদ্য ঘাটতি, দেখা যাচ্ছে যে ভাবে পপুলেশন গ্রোথ বাড়ছে তাতে ২০১৫ সালের মধ্যে একটা অবশ্যম্ভাবী মন্বন্তর দেখা দেবে এবং প্রমাদ গুনছেন কৃষি বিজ্ঞানীরা, সেই ঘটনায় আবার ফিরে আসতে হবে সেই টিন টিন মাইলো এসেছিল, গো-খাদ্য মাইলো মানুষের খাবার বলে পরিগণিত হয়েছিল ১৯৭২-৭৩-তে সেই অবস্থায় ফিরে আসছে। এমপ্লয়মেন্ট নিউজের একটা জায়গায় দেখতে পাচ্ছি ফুড ফর অল, প্রবলেমস আর সলিউশন। সেখানে অত্যন্ত সতর্কতার সঙ্গে এই বিপদটা আলোচনা করেছেন। সেখানে ইন্ডিয়ান সিনোরিয়োতে দেখেছি —

The Food and Agricultural Organisation classifies India as low income and food deficient country. India is set to cross the one billion mark next year. One third of our population is also half fed due to

poverty and their number has been rising day by day. The Food production in the country during 1996-97 rose to 198 million tonnes from 185 million tonnes in 1995-96. Obviously the present food production would not be sufficient ever increasing population of over 950 million in the country. The target of the 8th plan was placed at 210 million tonnes and against which the production 195 tonnes was achieved.

অ্যাচিভ করতে পারছি না, আমরা এবং আগামী ২০২৫ সালের মধ্যে ৩১০ মিলিয়ন টন খাদ্য প্রয়োজন, তা করতে হলে প্রতি বছর ১০-১৫ মিলিয়ন টন খাদ্য বাড়াতে হবে। তার জন্য কি দরকার? তার জন্য দরকার সারে ভর্তুকি, তার জন্য দরকার সেচ, ফার্মারদের নিয়ে প্ল্যানিং, তার জন্য দরকার উন্নত মানের বীজ। কি দেখলাম এই বাজেটে? দেখলাম ৪০০০ কোটি টাকার সারের ভর্তুকি তুলে দিলেন কেন্দ্রীয় সরকার, একটা কথাও কেউ উচ্চারণ করেছেন? সারে ভর্তুকি ছাঁটাই হয়েছে। ইউরিয়া, ফসফেট সার প্রত্যকটি চাষে লাগে, সরের দাম বৃদ্ধি হলে উৎপাদন মারত্মকভাবে হ্রাস পাবে, নিচে নেমে যাবে। কৃষকদের নিয়ে কোনও পরিকল্পনা আছে? আমরা জানি পেটেন্ট সংশোধন হয়েছে, কৃষি ব্যবস্থাটাকে লুঠে নেওয়ার চেষ্টা হচ্ছে। বীজ আমরা পাব না। বীজের, সারের জন্য প্রতিষ্ঠান নির্ভরতা চলে আসছে। কোনও কারণে সম্পর্কের অবনতি হলে যদি মাল্টিন্যাশনাল বীজ না পাঠায় না খেয়ে মরতে হবে এই অ্যালার্মিং কন্ডিশনে চলে আসছে। কোথাও কোনও রিয়ালাইজেশন আছে বিরোধীদের, কোথাও কোনও প্রতিবাদ করেছেন তাঁরা? এই হচ্ছে রিয়েল সিচুয়েশন। ১৯ শে মার্চ ক্লিন্টন ভারতবর্ষে এলেন, আমি টি.ভি.-তে দেখলাম পশ্চিমবঙ্গ থেকে নির্বাচিত একজন কেন্দ্রীয় মন্ত্রী গদগদ হয়ে বলছেন বেগুনী-হলুদ ফুল দিলাম, ঘনঘন মাথা নাড়লেন, বললেন ও গড। কি অভিব্যক্তি যেন ধন্য হয়ে গেছে ভারতভূমি। কি দেখলাম সাম্রাজ্যবাদের এক নম্বর নায়ক আমাদের দেশের ঘাটতির প্রয়োজনে যাদের কাছে ৫ হাজার কোটি টাকা ঋণ, তারাই কান ধরে এই বাজেট রচনা করিয়েছেন। এটা অস্বীকার করার কোনও জায়গা আছে? আমাদের বাজেট আমরা রচনা করেছি, পশ্চিমবঙ্গের বাজেট আমাদের অর্থমন্ত্রী রচনা করেছেন। ডব্লু.টি.ও. নিজে কানটি ধরে বলে গেছে। সেই ক্লিন্টন এলেন পায়ে ধরে গদগদ ভাব করে সাম্রাজ্যবাদীদের কাছে এর চেয়ে নির্লজ্জ আত্মসমর্পণ আর কি হতে পারে। জল উড়িয়ে নিয়ে এসেছেন গ্যালন গ্যালন, নিরাপত্তা উড়িয়ে নিয়ে এসেছেন। এত বড় ভারতবর্ষ জল দিতে পারত না? এত বড় ভারতবর্ষ নিরাপত্তা দিতে পারত না? কি অসীম ঘৃণা মার্কিন সাম্রাজ্যবাদের এখনও ভারতের প্রতি, আর আমার ভারতবাসীর কি নির্লজ্জ ক্ষমাহীনতা। ঘৃণা ছাড়া আর কিছু থাকতে পারে না এর জন্য। নয়ের দশক থেকে উদার নীতি, গ্লোবালাইজেশন। আমার একটা কথা বলতে ইচ্ছা

করছে। ইচ্ছা করছে যে—সারাদিন খেটেখুটে ছেলে যখন ঘরে ফেরে এবং বলে মা দরজা খোল তখন মা চাল ধোয়া ভিজে হাত মুছে ছেলেকে দরজা খুলতে যায়। গরম কালে দরজা-জানলা খুলি আমরা বসন্তের বাতাস আসার জন্য। যদি কখনও সশস্ত্র ডাকাত আসে, দরজায় ধাক্কা দিয়ে অশ্লীল শব্দ প্রয়োগ করে বলে দরজা খোল.—আমার মা দরজা. খুলবেন? মার কৃতিবিদ্য ছেলেরা তারা দরজা-জানলা খুলে দেবেন? নাকি যতটুকু তার সামর্থ অস্ত্র দিয়ে প্রতি আঘাত করবেন, বলবেন চলে যাও। আমাদের দেশগৌরব সন্তানেরা যশবন্ত সিং তাঁরা দরজা খুলে দিলেন। মাকে লুট করে নিয়ে যাও, মার সম্পদ, অলঙ্কার, শালীনতা, সার্বভৌমত্ব, স্বনির্ভরতা—এটাই হচ্ছে নীতি বর্তমান ভারত সরকারের। ধিক্কার জানব না এর প্রতি? দেশপ্রেমের লক্ষণ এটা? এটা অত্যন্ত দেশদ্রোহীতার কাজ করেছেন। আমরা বলছি এই হচ্ছে সরকার, সরকার কিছু করবে না. সরকার হাতে তুলে দেবেন। আরও বলছে শিক্ষার দরকার নেই। শিক্ষা পুরো প্রাইভেটাইজেশন হবে বলে বলা হচ্ছে।

[2-40 — 2-50 p.m.]

স্বশাসিত সংস্থাগুলো আর তৈরি হবে না। সাম্প্রতিক বাজেটে স্বশাসিত সংস্থাগুলোর উপর প্রচন্ড কোপ পড়েছে। বলা হচ্ছে, অটোনমাস ইনস্টিটিউশ নিজেদের সম্পদ নিজেদের সংগ্রহ করতে হবে। বাঁচবে এই ভাবে উচ্চশিক্ষা প্রতিষ্ঠান? গবেষণা মার খাবে না? উচ্চশিক্ষার জন্য বরাদ্দ এমন জায়গায় দাঁড়িয়েছে যে তা পারসেন্টেজে আসে না। আমরা বামপন্থী ছাত্র সংগঠনের জন্ম লগ্ন থেকে বলে এসেছি, এডুকেশন ফর অল, জব ফর অল। কিন্তু এখনও তা হয়নি। এখানে মাননীয় সঞ্জীববাবু বললেন, 'কল্পনা সব'। বিজ্ঞানের প্রথমে তো কল্পনাই থাকে। কল্পনা ছাড়া বিজ্ঞান চলে না। সেখানে আসে লিটারেজার। প্রথমে এরোপ্লেনটা কল্পনা, তার পর তার নক্সা, প্রযুক্তি, বিজ্ঞান এবং সবশেষে বিজ্ঞানের আবিস্কার। কল্পনা ছাড়া সমাজ চলে না। সেই কল্পনা আছে পশ্চিমবাংলায়। কল্পনা, ভাবনা আপনাদের আসে না। এটা আপনাদের মস্তিষ্কের দীনতা। ভারতে পারেন না উল্টে যুক্তি দেন যে এটা নাকি আমাদের পাগলামি। আমি সেইগুলোর জবাব দিতে চাইছি না। মাননীয় অর্থমন্ত্রী জবাব দেবেন, জবাব দেওয়ার সময়। তাই, এটা হচ্ছে কনটেকস্ট ভারতবর্ষের। আমাদের যে বাজেট রচিত হয়েছে সেটা আমাদের গর্ব। এই বাজেট আমরা নিজেরা করেছি। একদিকে, সারে ভর্তুকি উঠেছে ৪ হাজার কোটি টাকা. খাদ্যেও ভর্তুকি উঠে গেছে। জেনে রাখুন আর্থিক বৃদ্ধির হার ভারতবর্ষে ছিল ১৯৯৮-৯৯-তে ৬.৮ সেটা এই মুহুর্তে ১৯৯৯/২০০০ সালে নেমে গিয়েছে ৫.৯-এ। ফাঁকা, দেশ দেউলিয়া, ঘটি-বাটি বিক্রি হচ্ছে। প্রকৃত মূলধন তৈরি হচ্ছে না, অভ্যন্তরীণ সঞ্চয় শূণ্য। এটা হচ্ছে প্রকৃত সিচ্যুয়েশন। এই প্রেক্ষাপটে দাঁড়িয়ে আমি মনেকরি পশ্চিমবাংলার

মানুষের আশা-আকাঙ্খার দিকে তাকিয়ে যে বাজেট রচিত হয়েছে তা সে কৃষিক্ষেত্রে হোক. শিল্পক্ষেত্রে হোক. শিক্ষা. জনস্বাস্থ্য. সমস্ত ক্ষেত্রেই. অকুণ্ঠ প্রশংসা করতে হয়। তাই একথা গর্বের সঙ্গে বলতেই হয় যে দুটো দশক আমরা অতিক্রম করে এসেছি তাতে একটা নিঃশব্দ বিপ্লব ঘটে গেছে। এটা বলার কোন জায়গা নেই আজকে বিরোধীদের, হাউসের মধ্যে বললেও বাইরে গিয়ে বলেন না, এখন তো গ্রাম থেকে ভিখারি আসে না, কাজের জন্য তো আসে না আজকে কাজের লোক পাওয়া যাচ্ছে না। প্রতি জেলায় এই চিত্র। আজকে এক ফসলা জমি দু-ফসলা জমিতে পরিণত হয়েছে। কৃষি শ্রমিকরা কাজ পাচ্ছে সংগঠিত অসংগঠিত ক্ষেত্রে, কাজের জন্য আর আসে না। মজুরিও অনেক বেড়েছে। গোটা ভারতবর্ষে আমরা ভূমি সংস্কারে প্রথম। আমি স্ট্যাটিস্টিক দিয়ে বলতে পারি। এখানে ১০.৩৮ লক্ষ একর জমি বিলি করে দেওয়া হয়েছে এবং তাতে ৫৬ শতাংশই তফসিলি জাতি উপজাতির মানুষ উপকৃত হয়েছে। মহিলা পাট্টা পেয়েছে ৪৬ হাজার ১ ফসলা জমি ৩ ফসলা হয়েছে। উৎপাদন বৃদ্ধির হার যেখানে গোটা ভারতবর্ষের প্রধান রাজ্যগুলোতে ২.৪ সেখানে আমাদের এখানে ৪.৫ শতাংশ। চালে আমরা প্রথম, অলুতে দ্বিতীয়, সব্জিতে বাম্পার ফলন হয় এবং জেনে রাখুন গোটা ভারতবর্ষে যা ক্রপ ইন্টেনসিটি সেটার থেকে আমাদের পশ্চিমবাংলায় ক্রপ ইন্টেনসিটি অনেক হয়, ১৭০। আমাদের জেলা নদীয়া সম্বন্ধে আমি গর্ব করে বলতে পারি যে, নদীয় জেলায় ক্রপ ইন্টেনসিটি ২৬০। আমার ব্লক হরিণঘাটায় ৩০২। চাকদাতে ২০৮। এটা হচ্ছে বাস্তব অবস্থা। এবং এটা এমনি এমনি হয়নি। উন্নত বীজ. সার এবং সম্প্রতি প্রতি হেক্টরে সেচের হার বেড়েছে। আমরা বলি ৫০০ মেন্ডেজ বাড়ে। সেই ৫০০ মেন্ডেজ বেড়েছে এবং বিদ্যুৎ নিগমের মাধ্যমে ৯০-টা মৌজায় বিদ্যুৎ পৌঁছে দেবার কথা বলা হচ্ছে এবং এই ভাবে কৃষিক্ষেত্রে একটা বিপুল পরিবর্তন দেখা দিচ্ছে। এটা অস্বীকার করার কোনও জায়গা নেই। প্রয়োজন অনেক। কিন্তু ভারতবর্ষের কনটেকস্টে এটা একটা অভূতপূর্ণ সাফল্য বলতেই হবে। যেমন কৃষিক্ষেত্রে তেমনি শিল্পের ক্ষেত্রে। একদিকে কেন্দ্র বলছে শিল্প গুটিয়ে নাও, ন্যাশনাল সেক্টর গুটিয়ে নাও আর আমাদের এখানে যখন ১৯৯৭-৯৮ সালে শিল্পোৎপাদনের হার ছিল ৪.৫ শতাংশ তখন সেটা বেড়ে দাঁড়িয়েছে ৯.২ শতাংশ। ইকোনোমিক রিভিউতে দেখছি পশ্চিমবাংলার সমস্ত জেলাগুলোতে, তা সে বাঁকুড়া. হুগলি. উত্তর ও দক্ষিণ ২৪ পরগনা, নদীয়া—সেখানে শিল্পোৎপাদনের হার বাড়ছে, বিনিয়োগ বাড়ছে। এ বছর কর্মসংস্থানের বাজেট এই কারণে বলছি এটা পছন্দ হোক না হোক শুনতে হবে, এটাই বাস্তব, স্ট্যাটিস্টিক বলছে, মিলি হীরার কথা নয়। এ বছর মার্চ মাস পর্যন্ত ২,৬৬৫-টা নতুন শিল্পোৎপাদন হয়েছে। সেখানে ৯,২২৫ জনের কর্মসংস্থান হয়েছে। ৩৩৮-টা নতুন শিল্প ক্ষেত্রে বিনিয়োগ হয়েছে। ৮,৮৬৬ কোটি টাকা এবং সেখানে বাণিজ্যিক উৎপাদন শুরু হয়ে গেছে। ৩৭-টা নতুন প্রকল্প নানা জেলাতে আছে। সেখানে যেমন

গণপতি বিশ্বাস আছে—আপনারা বলেছিলেন, বক্রেশ্বর হবে না। এটা তো বলার কোনও জায়গা নেই। হলদিয়া এবং বক্রেশ্বর দীর্ঘ বঞ্চনার ইতিহাস এবং সেই বঞ্চনার বিরুদ্ধে, আত্ম বঞ্চনার লড়াইয়ে পশ্চিমবাংলা এগিয়ে গেছে, এস্টাব্লিশ করতে পেরেছে। এপ্রিল থেকে তার উৎপাদন শুরু হবে। এপ্রিল থেকে উৎপাদন শুরু হবে। সেখানে বিপুল পরিমাণ অর্থ বিনিয়োগ করা হয়েছে। শুধু মাত্র কৃষি প্রধান জেলাগুলো থেকেই নয়, বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূমের মতো জেলাগুলো থেকেও শিল্পের রব উঠছে। যেহেতু মাথা পিছু আয় বেড়েছে সেহেতু শিল্প সামগ্রির চাহিদা বেড়েছে, শিল্পের দাবি উঠছে। ফলে শিল্পে বিনিয়োগ বাড়ছে। সাথে সাথে এ রাজ্যে রাজনৈতিক স্থিতিশীলতা রয়েছে বলেও শিল্পে বিনিয়োগের পরিমাণ বাড়ছে। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট ভাষণে বলেছেন, '৮ লক্ষ নতুন কর্মসংস্থানের প্রচেষ্টা এই বাজেটের মধ্যে দিয়ে করা হচ্ছে'। এখানে জোর দিয়ে বলা যায় যে, আমাদের রাজ্যে নতুন ৭৪-টি শিল্প প্রকল্প গড়ার কথা বলা হয়েছে, যাতে ১০,১১৩.৬৩ কোটি টাকা বিনিয়োগ হবে। এটা কি কোনও অ্যাচিভমেন্ট নয়? আমাদের বিরোধী সদস্যরা এসব অ্যাচিভমেন্ট দেখতে পান না। তাঁরা এখানে মাঝে মাঝে কুম্ভীরাশ্রু বর্ষণ করেন, মাইকের স্ট্যান্ড ভাঙ্গেন। এমন কি কেউ কেউ অধ্যক্ষের চেয়ারে গিয়ে বসেও পড়েন। ওঁরা যাই করুন, আর যাই বলুন না কেন শিক্ষা ক্ষেত্রে আগে যে অবস্থা ছিল সেখান থেকে আমরা আজকে অনেক দূরে এগিয়ে গেছি। প্রাথমিক, মাধ্যমিক, উচ্চ শিক্ষা, প্রতিটি ক্ষেত্রে বরাদ্দ বৃদ্ধি পেয়েছে। এমন কি স্বাক্ষরতার ক্ষেত্রেও। শিক্ষা ক্ষেত্রে বরাদ্দ বৃদ্ধি পেয়েছে ১৬৫ কোটি টাকা থেকে ২৩০ কোটি টাকায়। এটাই হচ্ছে দৃষ্টিভঙ্গি। আমাদের রাজ্যে ১১-টি ইঞ্জিনিয়ারিং কলেজ আছে। ১০-টি ইউনিভার্সিটি আছে। নতুন ইউনিভার্সিটি হচ্ছে। উত্তরবঙ্গে কৃষি বিশ্ববিদ্যালয় হচ্ছে। আবার একটা রুরাল ইউনিভার্সিটি হবে বাঁকুড়ায়। ল ইউনিভার্সিটি হবে, টেকনিক্যাল ইউনিভার্সিটি হবে। এটা তো প্রমাণিত সত্য যে, প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা ১৯৭৭ সাল পর্যন্ত কি ছিল, আর আজকে কি হয়েছে! আজ আর আমরা আমাদের কাজের ১৯৭৭ সালের সঙ্গে তুলনা করি না। আমরা এখন আমাদের রাজত্বকালের বিভিন্ন পূর্ববর্তী সময়ের সঙ্গে এখানকার অবস্থার তুলনা করি। আটের দশকে কি অবস্থা ছিল, নয়ের দশকের প্রথমে কি অবস্থা ছিল এবং নয়ের দশকের শেষে কি অবস্থা হয়েছিল, সেটাই আমরা বলি। আমরা দেখছি বিশ্ববিদ্যালয়ের সংখ্যা বেড়েছে, শিক্ষা ক্ষেত্রে বরাদ্দ বেড়েছে। প্রাথমিক, মাধ্যমিক এবং উচ্চ শিক্ষার সঠিক পরিবেশ তৈরি হয়েছে। বয়স্ক শিক্ষা, জনশিক্ষার প্রসার ঘটেছে। কংগ্রেসি এবং তৃণমূল কংগ্রেসি বন্ধুদের আমি স্মরণ করিয়ে দিই—তাঁরা তো কিছুই দেখতে পান না এখানে আলাদা করে জনশিক্ষা বিভাগ তৈরির দাবি ছিল। ১৯৯৮ সাল থেকে জনশিক্ষা দপ্তর হয়েছে। গোটা পশ্চিমবঙ্গে সামগ্রিক ভাবে যে একটা শিক্ষার বাতাবরণ তৈরি হয়েছে, তার জন্য সমস্ত কৃতিত্ব পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের।

এখানে জনস্বাস্থ্যের কথা বলা হয়। এ বিষয়ে আমি আমার কোনও কথা বলছি না—ন্যাশনাল স্যাম্পেল সার্ভের তথ্য কি বলছে? সেখানে বলা হয়েছে—সর্বভারতীয় মৃত্যু হার প্রতি হাজারে ৯.০। পশ্চিমবঙ্গে মৃত্যুহার কমে হয়েছে ৭.৫ প্রতি হাজারে। গোটা ভারতে প্রতি হাজারে জন্মহার ২৬.৪; পশ্চিমবঙ্গে প্রতি হাজারে জন্মহার ২১.৩। সাধারণ শিশু মৃত্যুর হার গোটা ভারতবর্ষে ৭২; পশ্চিমবঙ্গে ৫৩। এটা কি অ্যাচিভমেন্ট নয়? এই সত্যকে কি আজ অস্বীকার করা যায়? এর জন্য তো আপনাদেরও গর্ব করা উচিত। আপনারাও পশ্চিমবাংলার মানুষ, পশ্চিমবাংলার বাইরের কেউ নন। আপনারা কি এটা কেউ অস্বীকার করতে পারেন যে, ভারতবর্ষের যে কোনও বড় শহরের চেয়ে—দিল্লি, মুম্বাই, মাদ্রাজের চেয়ে কলকাতায় দ্রব্য মূল্য কম? এখানে সাধারণ মানুষ যে কোন কাজ করে দুবেলা খেতে পায়। এই জায়গায় আমরা আছি। জনস্বাস্থ্য, প্রাথমিক, মাধ্যমিক শিক্ষা, উচ্চ শিক্ষা, হিউম্যান ডেভেলপমেন্টর প্রতিটি ক্ষেত্রের সম্প্রসারণ ঘটেছে গোটা ভারতবর্ষের তুলনায় পশ্চিমবঙ্গে অনেক বেশি। এটাকে আজ আর অস্বীকার করা যায় না। সমস্ত দিক দিয়েই আজকে পশ্চিমবঙ্গ একটা কন্সট্রাকটিভ অ্যাপ্রোচের জায়গায় গিয়েছে—কৃষি ক্ষেত্রে, শিল্পে, মৎস্য চাষে, সামাজিক বনসৃজনে এবং শিক্ষা ক্ষেত্রে। বিশেষ করে মহিলাদের কথা এখানে উল্লেখ করা প্রয়োজন। যখন দেখি মহিলারা পাট্টা পায় তখন তাদের আত্ম মর্যাদা প্রতিষ্ঠিত হয়। এই বাজেটে গ্রামাঞ্চলে এবং শহরাঞ্চলে সেলফ-হেলপ গ্রুপ প্রতিষ্ঠার প্রস্তাব রাখা হয়েছে। ২০০টি বেকার যুবক-যুবতীদের বিশেষ স্বনির্ভর গোষ্ঠী সংগঠিত করার কথা উল্লেখ করা হয়েছে। অসংগঠিত শ্রমিকদের জন্য প্রভিডেন্ড ফান্ড প্রকল্প চালু করার প্রস্তাব করা হয়েছে। ১৯৭৭ সাল থেকে এই রকম সামগ্রিক অ্যাপ্রোচের মধ্যে দিয়ে, কন্সট্রাকটিভ অ্যাপ্রোচের মধ্যে দিয়ে ২০০০ সালে আমরা এসে পৌঁছেছি। মানুষের আশীর্বাদ নিয়ে মানুষের স্বার্থে আমরা এই বাজেটের সফল রূপায়ন ঘটাব এবং মানুষ এই বাজেটের সুফল পাবে। আমি আবার বলব মহিলা থেকে শুরু করে জনজীবনের প্রতিটি ক্ষেত্রে আমাদের মাননীয় অর্থমন্ত্রীর পেশ করা বাজেট উন্নয়ন ঘটাবে—জন-জীবনের প্রতিটি ক্ষেত্রে এর রিফ্লেকশন হবে। আমাদের সরকারের এই বাজেট—বাই দি পিপল, ফর দি পিপল, অফ দি পিপল। আমি আবার জোরের সঙ্গে বলতে চাই, এই যে বাজেট রচিত হয়েছে, এটা বাই দি পিপল, ফল দি পিপল, অফ দি পিপল। এই বাজেটের সুফল প্রতিটি সাধারণ মানুষ পাবেন, প্রতিটি গরিব মানুষ পাবেন। তাঁরা এই বাজেটকে আশীর্বাদ করছেন, তাঁরা এর সুফল পাবেন। এই বাজেট সাফল্যের সঙ্গে বাস্তবে রূপায়িত হবে। এই কথা বলে বিরোধী বন্ধুরা-সহ সকলকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মাননীয় অর্থ-

ডঃ অসীমকুমার দাশগুপ্ত গত ২২ মার্চ, এই বিধানসভায় একবিংশ শতাব্দীর প্রথম বর্ষে যে বাজেট পেশ করেছেন—আমার মনে হয় এটাই তাঁর পেশ করা শেষ বাজেট। তার কারণ, ২০০১ সালের নির্বাচনে পশ্চিমবাংলায় পরিবর্তন হবে এবং সেই পরিবর্তনে অর্থমন্ত্রী পদে ডঃ অসীমকুমার দাশগুপ্ত আর অলঙ্কৃত করবেন না, নতুন অর্থমন্ত্রী আসবেন. তিনিই নতুন বাজেট পেশ করবেন। সুতরাং তাঁর এই পেশ করা যে শেষ বাজেট সেই বাজেটের ছত্রে-ছত্রে মাননীয় অর্থমন্ত্রী অত্যন্ত চতুরতার সাথে ৫.২৫ স্ট্যানজার মাধ্যমে যে দীর্ঘ বিবৃতি দিয়েছেন তার পলে পরে ছত্রে ছত্রে মিথ্যা কতকগুলি স্ট্যাটিস্টিক্সের মাধ্যমে ক্রমাগত পিছিয়ে পড়া পশ্চিমবাংলায় এক অতি কলঙ্কিত চেহারাকে ঢাকবার চেষ্টা করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাঁর বাজেটের আয়তন যে কমছে দিনের পর দিন তার কারণ, ঋণের বোঝা দিনের পর দিন বাড়ছে। ১৯৯৯-২০০০ সালে মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেটে বলেছিলেন তিনি ঋণ করবেন ৬০ কোটি ৩০ লক্ষ টাকা। কিন্তু কার্যক্ষেত্রে তাঁকে ঋণ করতে হয়েছিল ৯৯ কোটি ৩৪ লক্ষ টাকা। তিনি ভেবেছিলেন ৬০ কোটি টাকা ঋণ করবেন বাজার থেকে, কিন্তু তিনি ঋণের জালে জড়িয়ে পড়লেন। তার ফলেই ১৯৯৯-২০০০ সালে তাকে ঋণ নিতে হয়েছিল ৯৯ কোটি ৩৪ লক্ষ টাকা। এ বছর তিনি বলছেন, তিনি ঋণ নেবেন ৬২ কোটি টাকা। এই ৬০ কোটি টাকা ঋণের পরিকল্পনা যদি ৯৯ কোটি টাকায় গিয়ে দাঁড়ায়, তাহলে বর্তমান বছরের ৬২ কোটি টাকা ঋণের পরিকল্পনা কোথায় গিয়ে দাঁড়াবে সেটা মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে তাঁর বক্তৃতা দেবার সময়ে এই কথা বলবার জন্য অনুরোধ করছি। রাজস্ব খাতে আয় ১৯৯৯-২০০০ সালে ১৮ হাজার ৯৭৬ কোটি টাকা, কিন্তু ব্যয় করলেন ১৯ হাজার ৪৫৫ কোটি টাকা অর্থাৎ যা পেশ করছেন এই বিধানসভায় বছর বছর এবং যা খরচা করছেন বছর-বছর তার ভিতরে কোনও সঙ্গতি, কোনও সিমিলারিটি, তার ভিতর কোনও মিল, তার ভিতর কোনও পারসেন্টেজ ওয়াইজ সহবস্থান-এর কোনও নজির খুঁজে পাইনি। মূলধনে ১৯৯৯-২০০০ সালে খরচা করবেন ধরেছিলেন ১ হাজার ২২১ কোটি টাকা, কিন্তু খরচা হয়েছে ১ হাজার ২৪৮ কোটি টাকা। সরকার ঋণ নেবেন বলেছিলেন ২৯ কোটি ২৯৫ লক্ষ টাকা, কিন্তু ঋণ নিতে হয়েছিল ৩৭৬ কোটি টাকা। ক্রমাগত তিনি ঋণের জালে জড়িয়ে গেছেন। এমতাবস্থায় বাজেটের যে আয়তন তা দিনের পর দিন সঙ্কীর্ণ থেকে সঙ্কীর্ণতর হতে যাচ্ছে। তার কারণ, তিনি যা আয় করছেন এবং যা ব্যয় করছেন তার ভিতরে কোনও মিল হচ্ছে না। লাগাতার ডেফিসিট খাতে বাড়িয়ে-বাড়িয়ে ঋণকে এমন একটা পর্যায়ে নিয়ে গেছেন, যার ফলে পশ্চিমবাংলার উন্নয়ন আজকে কোথায় গিয়ে ঠেকেছে। আজকে যে কোনও দপ্তরে গিয়ে যদি জিজ্ঞাসা করেন, তোমার বাজেট পরিকল্পনা এত, তোমার বাজেটে তো এত টাকা বরাদ্দ করা হয়েছে তখন সংশ্লিষ্ট মন্ত্রী বলছেন; বাজেট বরাদ্দ করা হয়েছে ঠিকই, কিন্তু হাতে পাচ্ছি ৩৩ শতাংশ থেকে ৪৩ শতাংশ। কিন্তু

বাজেটে যেটা পেশ করছেন সেটা এই সভার সদস্যদের শুধু মিথ্যার স্তোক দিয়ে একটা রঙিন ফানুস ঝুলিয়ে রাখছেন, দিনের পর দিন বাংলার মানুষকে এইভাবে ফাঁকি দেবার চেষ্টা করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটার পর একটা যদি দেখেন তাহলে দেখবেন এই জিনিস ঘটছে। আপনি শিক্ষাক্ষেত্রে আসুন। সেই কবে থেকে বলছেন প্রাথমিক স্কুলের সংখ্যা বাড়াবেন। পশ্চিমবাংলায় প্রাথমিক স্কুলের সংখ্যা ৫১ হাজারের মতন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, আপনি হিসাব নিন। ১৯৮৬-৮৭ সালে প্রাইমারি স্কুলের সংখ্যা ছিল ৫১ হাজার, ১৯৮৭-৮৮ সালে ছিল ৫১ হাজার, ১৯৮৮-৮৯ সালে প্রাইমারি স্কুলের সংখ্যা ছিল ৫১ হাজার, ১৯৮৯-৯০ সালে প্রাইমারি স্কুলের সংখ্যা ছিল ৫১ হাজার, ১৯৯০-৯১ সালে ৫১ হাজার, ১৯৯১-৯২ সালেও ৫১ হাজার, ১৯৯২-৯৩ সালে ৫১ হাজার, ১৯৯৩-৯৪ সালে ৫১ হাজার, ১৯৯৪-৯৫ সালে প্রাইমারি স্কুলের সংখ্যা ৫১ হাজার, ১৯৯৫-৯৬ সালেও ৫১ হাজার। অথচ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই শিক্ষা দপ্তরে আছেন ৬ জন মন্ত্রী। শিক্ষা দপ্তর নাকি গড়গড়িয়ে চলছে।

মাননীয়া সদস্যা মিলি হিরা বললেন যে কয়েক শো কোটি টাকা এখানে শিক্ষা খাতে বাড়ানো হয়েছে। মিলি—মানে গোটাটাই গরমিল। এখানে আমরা দেখছি গত ১০ বছরে পশ্চিমবাংলায় প্রথমিক স্কুলের সংখ্যা সেই ৫১ হাজারেই দাঁড়িয়ে আছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় প্রতিবার তার বাজেট ভাষণে বলেন যে 'সকলের জন্য শিক্ষা, সকলের জন্য স্বাস্থ্য'। এবারে নতুন একটা টার্ম বার করেছেন। এতদিন দায়বদ্ধতা, পরিবর্তিত পরিস্থিতি—এইসব কথা বলতেন। এবারে নতুন কথা বর করেছেন—গণমুখী ও দায়বদ্ধ বিকেন্দ্রীকরণের প্রক্রিয়া প্রতি বছর বাজেট বক্তৃতা দিতে গিয়ে তিনি বলেন যে আমরা এক হাজার, দু হাজার করে প্রাথমিক স্কুল করব। স্যার, ইন্ডিয়ান ইন্সটিটিউট অফ ম্যানেজমেন্ট—আই.আই.এম. তারা পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষার উপর একটা ডিটেল গবেষণা করেছিলেন। সেই গবেষণাতে তারা দেখেছেন এই ৫১ হাজার প্রাথমিক স্কুলের মধ্যে ১৯ হাজার প্রাথমিক স্কুলই হচ্ছে ওয়ান টিচার বেসড স্কুল। অর্থাৎ একজন শিক্ষক—বিশিষ্ট স্কুল। একটা প্রাথমিক স্কুলে ওয়ান, টু, থ্রি, ফোর, এই ন্যূনতম ৪টি ক্লাস থাকে। সেখানে ১৯ হাজার প্রাথমিক স্কুলে শিক্ষক হচ্ছেন একজন—ওয়ান টিচার স্কুল। আবার এই ৫১ হাজার প্রাথমিক স্কুলের মধ্যে প্রায় ১২ হাজার প্রাথমিক স্কুলের হয় ছাদ নেই, না হয় দেওয়াল নেই, না হয় পরিকাঠামো নেই। আন্ডার দি বেনিয়ান ট্রি—বটগাছের নিচে, না হয় খোলা মাঠে, না হয় কোনও ক্লাবে, না হয় অন্য কোনও জায়গায় বা উন্মুক্ত প্রাঙ্গনে প্রাথমিক স্কুল পরিচালিত হচ্ছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় প্রতিবার তার বাজেট বক্তৃতার একটি ছত্র প্রাথমিক শিক্ষার জন্য খরচ করেন। তিনি প্রতিবারই বলেন এক হাজার করে প্রাথমিক স্কুল বাড়বে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে

*বলব, তিনি এই সভায় টেবিল করুন যে পশ্চিমবাংলার কোন কোন জেলার কোথায় কোথায় কটা করে প্রাথমিক স্কুল খুলেছেন ১৯৯৯-২০০০ সালে সেটা আমরা দেখতে* চাই, ভেরিফাই করতে চাই। স্যার, এরা সম্পূর্ণ অসত্যের বেসতি করে পশ্চিমবাংলার শিক্ষার হালকে এই রকম একটা জায়গায় নিয়ে এসেছেন। স্যার, আপনি জানেন, পশ্চিমবাংলায় জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা হবে ৩০ শে এপ্রিল এবং বাঙ্গালোরে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা হবে ১লা মে। পশ্চিমবঙ্গের অনেক ছাত্র ছাত্রীই দুটো জায়গায় অর্থাৎ কলকাতা এবং বাঙ্গালোরে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা দিতে চান। এ ব্যাপারে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমরা তাকে অনুরোধ করেছিলাম যে আপনি এখানকার জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষার ডেট-টা রিশিডিউল করুন যাতে আমাদের ছেলেরা দু জায়গাতেই পরীক্ষা দিতে পারে। উচ্চ শিক্ষামন্ত্রী বললেন, কেন পঙ্কজবাবু, আমি তো ওদের জন্য অ্যাডিশনাল এয়ারক্রাফটের ব্যবস্থা করে দিয়েছি। স্যার, উনি ধনী সমাজের কথা বললেন কিন্তু আমাদের মতন মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত ঘরের ছেলে মেয়ে যারা দুটো জায়গাতেই পরীক্ষা দিতে চায় তাদের পক্ষে তো আজকে কলকাতায় পরীক্ষা দিয়ে পরের দিন বাঙ্গালোরে পরীক্ষা দেওয়া সম্ভব নয় ১৪ হাজার টাকা প্লেন ভাড়া দিয়ে গিয়ে। কলকাতা থেকে হায়দ্রাবাদ যেতে হবে, সেখান থেকে বাঙ্গালোর যেতে হবে—১৪ হাজার টাকা প্লেন ভাড়া দিয়ে আমাদের মতন ঘরের ছেলে মেয়েদের যাওয়া সম্ভব নয় তাই আমরা চেয়েছিলাম এমন ব্যবস্থা করা হোক যাতে তারা রেলের দ্বিতীয় শ্রেণীর কামরায় গিয়ে পরীক্ষা দিতে পারে কিন্তু উচ্চ শিক্ষামন্ত্রী বললেন তাদের জন্য অ্যাডিশনাল এয়ারক্রাফটের ব্যবস্থা করা হচ্ছে। স্যার, আমাদের এখানকার ছেলেরা যদি ইঞ্জিনিয়ার হতে চায় তাহলে তাদের ইঞ্জিনিয়ারিং কলেজর ঠিকানা হচ্ছে বাঙ্গালোর, যদি ডাক্তার হতে চায় তাহলে তার ঠিকানা হচ্ছে মাদ্রাজ বা চেন্নাই, যদি এম.বি.এ. হতে চায় তাহলে তার নতুন ঠিকানা হচ্ছে দিল্লি। শিক্ষার পরিবেশটা আজকে এরা এমন একটা জায়গায় নিয়ে গিয়েছেন যার ফলে এই অবস্থা হচ্ছে। ওরা বলছেন, ১১টি ইঞ্জিনিয়ারিং কলেজ খুলছেন। তার ফ্যাকালটি আছে? লেদার টেকনোলজি কলকাতার উপর, সেখানে কেমিস্ট্রির কোনও প্রফেসার নেই, ফিজিক্সের কোনও প্রফেসার নেই, বায়ো-কেমিস্ট্রির কোনও প্রফেসার নেই। ডিপার্টমেন্টে ছাত্ররা যাচ্ছে কিন্তু শিক্ষক নেই, ফ্যাকালটি নেই। এগ্রিকালচার কলেজ খুলবেন বলছেন।

[3-00 — 3-10 p.m.]

আপনি আজকে প্রত্যেক কলেজে শিক্ষক যোগান দিতে পারছেন না, পার্ট টাইম শিক্ষক দিয়ে কাজ চালাচ্ছেন। পার্ট টাইম লেকচারারকে মাসের শেষে ৪.শত টাকা দিয়ে শেষ করছেন। আর ভারবাহু পশুর মত তাদের একটার পর একটা ক্লাসে পড়াতে বাধ্য করছেন। পশ্চিমবাংলায় শিক্ষাকে এমন একটা জায়গায় নিয়ে গেছেন যে পশ্চিমবাংলায়

আজকে যারা ভবিষ্যত প্রজন্মের মানুষ শিক্ষার আলোকে আলোকিত হতে চায় তারা বাংলা ছেড়ে চলে যাচ্ছে। তারা চেন্নাইতে চলে যাচ্ছেন, অন্ধ্রেতে চলে যাচ্ছেন, কর্ণাটকে চলে যাচ্ছেন, দিল্লিতে চলে যাচ্ছেন, নিদেন পক্ষে উড়িষ্যায় চলে যাচ্ছেন। পশ্চিমবাংলায় ব্রেনড্রেন এখন আর আমেরিকায় দরকার নেই, গ্রেট ব্রিটেনেও হচ্ছে না, আজকে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে হচ্ছে। কারণ পশ্চিমবঙ্গে শিক্ষার মেরুদন্ড, পশ্চিমবাংলায় শিক্ষার ইনফ্রাস্ট্রাকচার, পশ্চিমবাংলায় শিক্ষার পরিবেশ আজকে এমন একটা জায়গায় নিয়ে গেছেন যে আজকে কলকাতা বিশ্ববিদ্যালয়ে উপাচার্য ঠিক করছে আলিমুদ্দিন স্ট্রিট। কলকাতায় বিশ্ববিদ্যালয়ে কে উপাচার্য হবে, যাদবপুর বিশ্ববিদ্যালয়ে কে উপাচার্য হবে তা ঠিক করবেন অনিল বিশ্বাস। তার কারণ শিক্ষা দপ্তরের দায়িত্বে আছেন তিনি আলিমুদ্দিন স্ট্রিটের পক্ষ থেকে। আর তারপরে আপনি প্রত্যেকবার বাজেট ভাষণে বলবেন যে এক হাজার প্রাইমারি স্কুল করব, ১০টা ইঞ্জিনিয়ারিং কলেজ করব। আর আপনি জানেন যে ন্যাশনাল মেডিক্যাল কলেজের যে রিকগনিশন সেই রিকগনিশন ক্যান্সেল হতে চলেছে। গত পরশুদিন দিল্লি থেকে শো কজের চিঠি দিয়েছে। তারা বলেছেন যে উত্তর দাও কেন তোমাদের ডি.রেকগনিশন করা হবে না? আজকে কলকাতায় মেডিক্যাল কলেজে ৫০টি আসনের ঘাটতি হয়েছে। ন্যাশনাল মেডিক্যাল কলেজে রেকগনিশন ডি-রেকগনিশন হয়ে যাচ্ছে, আর পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী পশ্চিমবাংলায় দিনের পর দিন অমৃত ভাষণ দিয়ে অসত্য কথা বলে যাচ্ছেন যে পশ্চিমবাংলায় শিক্ষার মান নাকি বেড়েছে। তিনি বললেন পশ্চিমবঙ্গে ২ হাজার সালে সকলের জন্য স্বাস্থ্য। আপনি গত বাজেটে অর্থাৎ ১৯৯৯-২০০০ সালের বাজেট ভাষণে বলেছেন ২০০০ সালে সকলের জন্য স্বাস্থ্য। কি স্বাস্থ্য আপনি করেছেন? আজকে পশ্চিমবঙ্গে স্বাস্থ্যের হাল কোথায়? এই যে বইটা, আর্থিক সমীক্ষা, এতে ১৯৮২ সাল থেকে স্ট্যাটিস্টিক দিতেন, আমরা ১৯৮২ সাল থেকে কমপ্যায়ার করতে পারতাম। এবারে কি করেছেন, এবারে কারচুপি করেছেন। এবারে ১৯৯৪ সাল থেকে শুরু করেছেন। কাজেই আমি ১৯৯৪ সাল থেকেই শুরু করছি। ১৯৯৪-৯৫ সালে সাব-সেন্টার পশ্চিমবাংলায় ৮ হাজার ১২৬। ১৯৯৫-৯৬ সালে পশ্চিমবাংলায় সাব-সেন্টার ৮ হাজার ১২৬। ১৯৯৬-৯৭ সালে সাব-সেন্টার ৮ হাজার ১২৬। ১৯৯৭-৯৮ সালে সাব-সেন্টার ৮ হাজার ১২৬। ১৯৯৮-৯৯ সালে সাব-সেন্টার ৮ হাজার ১২৬। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ৫ বছর পেরিয়ে গেছে। এই ৫ বছরে সকলের জন্য যদি স্বাস্থ্য করতে চান তাহলে পশ্চিমবাংলায় নিশ্চয়ই এই ৫ বছরে কিছু মানুষ বেড়েছে। পশ্চিমবাংলায় জন সংখ্যা বেড়েছে। কিন্তু পশ্চিমবাংলায় সাব-সেন্টার বৃদ্ধির হার শূণ্য, শূণ্য স্থানে দাঁড়িয়ে আছে। যে ৮ হাজার ১২৬ ছিল, সেই ৮ হাজার ১২৬ শে দাঁড়িয়ে আছে। ১৯৯৪-৯৫ সালে শয্যা সংখ্যা হাসপাতালে ৫৫ হাজার ৯০টি, আর ২ হাজার সালে পশ্চিমবাংলায় শয্যা সংখ্যা ৫৭ হাজার ৩০৩টি। গত ৫ বছরে পশ্চিমবাংলায়

হাসপাতালে শয্যা সংখ্যা বেড়েছে ২ হাজার। আর হিসাব অনুযায়ী পশ্চিমবাংলায় জনসংখ্যা বেড়েছে ১ কোটি। ন্যাচারাল বার্থ কিছু আছে, আর ইনফিল্টারেশন, এতে ১ কোটি জনসংখ্যা বৃদ্ধি হয়েছে। আর পশ্চিমবাংলায় ৫ বছরে শয্যা সংখ্যা বেড়েছে মাত্র ২ হাজার। আর মাননীয় মন্ত্রী তার বাজেট ভাষণে বলছেন যে সকলের জন্য স্বাস্থ্য। স্বাস্থ্য সকলের ঘরে পৌঁছে গেছে। স্বাস্থ্যে আজকে পশ্চিমবঙ্গে সেই অবস্থা নেই। আগে দিল্লিতে মানুষ যদি চোখে কম দেখত তাহলে চিকিৎসার জন্য কোথায় আসত, তার নাম কলকাতা মেডিক্যাল কলেজ। আগে যদি চেন্নাই বা তদানিন্তন মাদ্রাজের কোন মানুষের বুকে ব্যাথা হত তাহলে কোথায় চিকিৎসার জন্য আসত—তার নাম কলকাতা মেডিক্যাল কলেজ। আগে যদি উত্তর ভারতের কোনও মানুষের শরীরের কোন অঙ্গ-প্রত্যঙ্গ ব্যবচ্ছেদ করতে হত তাহলে কোথায় আসত, তার নাম কলকাতা মেডিক্যাল কলেজ। আজকে আমাদের চোখে ছানি পড়লে মন্ত্রীরা কোথায় যাচ্ছেন? তারা কিউবাতে যাচ্ছেন, কলকাতা মেডিক্যাল কলেজে নয়। আজকে আমাদের যদি বুকে ব্যাথা হয় তাহলে আমরা কোথায় যাচ্ছি? ডঃ ছেত্রীকে খুঁজবার জন্য আমাদের চলে যেতে হচ্ছে অন্ধ্রপ্রদেশে। আজকে যদি আমাদের চোখে কোনও অসুখ হয় আমাদের চেন্নাইতে যেতে হচ্ছে। আজকে আমাদের যদি জটিল বুকের ব্যাথা হয় তাহলে কোথায় যেতে হচ্ছে? তাকে যেতে হচ্ছে অল ইন্ডিয়া ইন্সটিটিউট অফ মেডিক্যাল সায়েন্স, দিল্লিতে। গোটা ভারতবর্ষের মানুষ এক সময়ে চিকিৎসার জন্য পশ্চিমবাংলায় আসত। চিকিৎসা নিয়ে পশ্চিমবাংলার মানুষের একটা গর্ব ছিল। আজকে পশ্চিমবাংলার মানুষ চোখে অসুখ হলে মাদ্রাজ, বুকে ব্যাথা হলে দিল্লিতে পায়ে ব্যাথা হলে বাঙ্গালোরে চলে যাচ্ছে। আজকে গোটা পশ্চিমবাংলা শিক্ষার পরে স্বাস্থ্য ছিল। শিক্ষা আনে মানুষের চেতনা। আজকে তাকে অন্ধ করে দিয়েছেন। মানুষ আজকে খুঁড়িয়ে চলছে। মানুষ যখন চলবার জন্য চেষ্টা করছে তখন তার ঠিকানা হচ্ছে হয় চেন্নাই, না হয় বাঙ্গালোর, না হয় দিল্লি, কলকাতা নয়। শুধু কলকাতার নয়, পশ্চিমবঙ্গের স্বাস্থ্যের মান আজকে এই জায়গায় এনে হাজির করেছেন। আপনি বলেছেন—শিল্পের প্রভূত উন্নতি করেছেন। শিল্পের অবস্থা কোথায় দাঁড়িয়েছে? ইন্ডাস্ট্রির ক্ষেত্রে অবস্থা কি? মাননীয় অর্থমন্ত্রী তাঁর আর্থিক সমীক্ষা বইটির 'নাম্বার অফ ইউনিটস অ্যান্ড অ্যাভারেজ নাম্বার অফ ওয়ার্কারস এমপ্লয়েড ডেইলি ইন মেজর ইন্ডাস্ট্রিজ ইন ওয়েস্ট বেঙ্গল' টেবিলে বলেছেন ঃ কটন টেক্সটাইল অ্যান্ড পাওয়ারলুমে ১৯৮০ সালে এমপ্লয়ী ছিলেন ৫৫,২০৬ জন, ১৯৯৭ সালে দাঁড়িয়েছে ৪৬,৭৭৬ জন। জুট মিলে ১৯৯৫ সালে এমপ্লয়ী ছিলেন ২,৩১,০৬২ জন, ১৯৯৭ সালে আছেন ২,১৭,৬৬২ জন। বেড়েছে, ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ হয়েছে? অনেক ইন্ডেক্স দিয়েছেন। বলেছেন, ভারতবর্ষে যখন ৫.৩৭ ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ, তখন পশ্চিমবঙ্গে এটা ৭-এ দাঁড়িয়ে গেছে। কিন্তু আপনারই দেওয়া সংখ্যা তথ্য কিন্তু রিভার্স কথা বলছে। পেপার অ্যান্ড পেপার প্রডাক্টসে ১৯৮০ সালে এমপ্লয়ী ছিলেন

১৮,০২৪ জন, ১৯৯৭ সালে ১৩,২৩৩ জন; রাবার অ্যান্ড রাবার প্রডাক্টসয়ে ১৯৯০ সালে ছিলেন ১৫,৮৩০ জন, ১৯৯৭ সালে ১৫,২২১ জন; লেটার প্রেস অ্যান্ড লিথোপ্রিন্টিংসয়ে ছিলেন ১৯৮০ সালে ১৫,৬১৮ জন, ১৯৯৭ সালে আছেন ১৫,২৫৭ জন; টি ফ্যাক্টরিজে ১৯৮০ সালে এমপ্লয়ী ছিলেন ২৬,৬০৬ জন, ১৯৯৭ সালে দাঁড়িয়েছে ২৬,৪৩৪ জন! অর্থাৎ প্রতিটি কোর সেক্টরে, মেইন ইন্ডাস্ট্রিয়াল সেক্টরে—কটন, জুট, কেমিক্যালস, পেপার, রাবার, প্রেস, টি—সমস্ত মেজর বেসিক ইন্ডাস্ট্রিতে এমপ্লয়ীর সংখ্যা কমে গেছে। ১৯৮০ সালে যত সংখ্যক মানুষ কাজ করতেন তার থেকে কমে গেছে, অথচ আপনি বলছেন যে, সমস্ত পশ্চিমবঙ্গে এমপ্লয়মেন্ট ছড়িয়ে দিয়েছেন। আপনি বলেছেন যে, কোনও উদ্যোগী যদি অনুর্দ্ধ ১০ লক্ষ টাকার কোন প্রকল্প করতে চান তাহলে সেটা এখন থেকে পরিবর্তিত কর্মসংস্থান প্রকল্পের আওতায় আসবে এবং সেক্ষেত্রে ১৫ শতাংশ পর্যন্ত অনুদান সরকার দেবেন, উদ্যোগীকে দিতে হবে ১০ পারসেন্ট টাকা এবং বাকি ৭৫ শতাংশ টাকা ব্যাঙ্ক দেবে। এর থেকে অসত্য ভাষণ আর হতে পারে? গোটা ভারতবর্ষে ন্যাশনালাইজড ব্যাঙ্কগুলির একটা ন্যাশনাল পলিসি রয়েছে। আজকে ৭৫ শতাংশ টাকা কেন ব্যাঙ্ক দেবে? কোনও এন্টারপ্রেনিওর ব্যাঙ্কের কাছ থেকে অত টাকা পাবেন না। কাজেই এটা ধাপ্পা দেওয়া হচ্ছে; বাংলার আন এমপ্লয়মেন্ট প্রবলেম সলভ করবার নতুন প্রকল্পের কথা বলে অসত্য কথা বলেছেন। তিনি বলেছেন—পশ্চিমবঙ্গে এমপ্লয়মেন্টের জন্য নতুন করে স্কিম করলাম, কিন্তু এই স্কিমে একটা জায়গায়ও উদ্যোগীরা টাকা পাবেন না। পশ্চিমবঙ্গে এটা আপনাদের মিথ্যা স্লোগানে পরিণত হবে।

(লালবাতি)

আপনি বলেছেন যে, ২০০০ সালের মার্চ পর্যন্ত ২,০৩১টি ইউনিটের জন্য লেটার অফ ক্রেডিট পেয়েছেন ৪৭,৩৯৪ কোটি টাকার। তারপর বলেছেন যে, এর মধ্যে ৮,৬৬৮ কোটি টাকা ইতিমধ্যে বিনিয়োগ করতে পেরেছেন। পেলেন ৪৭,৩৯৪ কোটি টাকা, রূপায়িত হল ৮,৬৬৮ কোটি টাকার! লোকে বলে, এক কান কাটা থাকলে চুল দিয়ে ঢাকা যায়, দু কান কাটা থাকলে গ্রামের মাঝ দিয়ে সে যায়। আজকে গোটা পশ্চিমবঙ্গে হলদিয়া, হলদিয়া হলদিয়া বলে, নিউ প্রজেক্টের কথা বলে কাটাচ্ছেন। বলছেন যে, ৫,১০০ কোটি টাকা ডাউন স্ট্রিমে খরচ করছেন। কিন্তু যে প্রসেসে ওখানে ডিস্টিলেশন করছেন, ক্র্যাকিং করছেন, সেটা অবসোলিট প্রসেস এবং তার ফলে ২০১২ সালের মধ্যে ওটা অবসোলিট হয়ে যাবে। সেটা লায়েবেল হবে আপনাদের। কাজেই ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয় যেসব কথা বলেছেন সেগুলো মিথ্যার অপর এক নাম। আপনি বলেছেন, খাদ্য শষ্য ১.৪৩ মেট্রিক টনের জায়গায় এ বছর ১.৫৪ মেট্রিক টন উৎপাদন হয়েছে। তারপরের

*প্যারাগ্রাফে বলেছেন ১৫টি জেলায় সাংঘাতিক বন্যা হয়েছে..........*

**(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)**

[3-10 — 3-20 p.m.]

**শ্রী অসিত মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করে আমার কিছু বক্তব্য রাখছি। মাননীয় সদস্য পঙ্কজবাবু যে ভাষায় হাউসের কাছে এবং মাননীয় অর্থমন্ত্রীর কাছে তথ্য সহকারে ব্যাখ্যা করেছেন, আমি মনে করি প্রতিটি মাননীয় সদস্য এটাকে অ্যাকসেপ্ট করবেন। সরকারি পক্ষের সদস্য যাঁরা আছেন তাঁরা হয়ত এই বাজেটকে সমর্থন করবেন কিন্তু পরোক্ষ ভাবে বিশেষ করে বিরোধী পক্ষ থেকে যা বক্তব্য পেশ করা হয়েছে তা তাঁরা আন্তরিক ভাবে সমর্থন করবেন। আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলতে চাই, ১৯৮৮ সালের ২৮ শে সেপ্টেম্বর বীরভূম জেলায় বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র করব বলে সারা পশ্চিমবাংলার মানুষকে মাতিয়ে ছিলেন এবং সেই দিন মাননীয় মুখ্যমন্ত্রী-সহ পশ্চিমাংলার ১২ জন মন্ত্রী গিয়ে বীরভূমবাসীকে এবং সারা পশ্চিমবাংলার মানুষকে জানিয়েছিলেন যে আজকে বীরভূম জেলায় শুধু তাপ বিদ্যুৎ প্রকল্প নয় বীরভূম জেলায় আরও একটা প্রকল্প, সিদ্ধেশ্বরী নূনবিল প্রকল্প হবে। পশ্চিমবাংলা কৃষির উপর নির্ভরশীল রাজ্য, কৃষকদের স্বার্থের কথা ভেবে সাধারণ মানুষের কথা ভেবে সিদ্ধেশ্বরী নূনবিল প্রকল্পের কথা ঘোষণা করে এসেছিলেন বলেছিলেন বীরভূম জেলার মানুষ কিছু না পাক অন্তত কাজ করে জমিতে ফসল ফলিয়ে বেঁচে থাকতে পারবে, আস্তে আস্তে তারা বড় হবে, তাই ১৯৮৮ সালে সিদ্ধেশ্বরী নূনবিল প্রকল্পের কথা ঘোষণা করে এসেছিলেন। আজকে আমরা ২০০০ সালে পৌঁছে গেছি, ১২ বছর হয়ে গেল, শুনছি মাননীয় মুখ্যমন্ত্রী অবসর নেবেন, আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে জানতে চাই মুখ্যমন্ত্রীর অবসরের শেষ লগ্নে আপনি কি মাননীয় মুখ্যমন্ত্রীর প্রতিশ্রুতি রক্ষা করবেন? তা যদি করতেন তাহলে কোনও একজন বেকারের কথা ভেবে নয়, কোনও একজন কৃষকের কথা ভেবে নয়, কোনও শিল্পের কথা ভেবে নয়, কোনও একজন শিল্পীর কথা ভেবে নয়, সারা বীরভূম জেলার লক্ষ লক্ষ মানুষ এই সিদ্ধেশ্বরী নূনবিল প্রকল্প হলে আশার আলো দেখত। ১৯৭৭ সালের পর থেকে আপনাদের এম.পি. কোনও দিন হারেনি, ওখান থেকে আপনাদের প্রচুর এম.এল.এ. দিয়ে এসেছে, পঞ্চায়েত নির্বাচনে আপনাদের ব্যাপক ভাবে ভোট দিয়ে মানুষ জিতিয়েছে, সেখানকার মানুষ শুধু বামফ্রন্ট জিন্দাবাদ শ্লোগান দিয়েছে, শুধু বেকারের কথা ভেবে নয়, শুধু শিল্পের কথা ভেবে নয়, গরিব মানুষ যাদের কথা আপনারা বলেন সেই গরিব মানুষের কথা ভেবেও এই সিদ্ধেশ্বরী নূনবিল প্রকল্পের কথা অর্থমন্ত্রীর ভাষণে উল্লেখ নেই।

তাই আপনার কাছে আমি জানতে চাইছি এর ভবিষ্যৎ কি? মাননীয় অর্থমন্ত্রী একটু বলবেন, সিদ্ধেশ্বরী নূনবিল প্রোজেক্ট, যেটি মাননীয় মুখ্যমন্ত্রী ১৯৮৮ সালে বক্রেশ্বর বিদ্যুৎ প্রকল্পের শিলান্যাস করতে গিয়ে করবেন বলে বলে এসেছিলেন। বীরভূম জেলা যে সমস্ত শিল্পগুলো আছে, আমেদপুর সুগার মিল, কটন মিল, এগুলোর অবস্থা কি তা আপনি জানেন। আপনি জানেন, বীরভূম জেলা একদিন শিল্পনগরী হতে চেয়েছিল, আরম্ভ করেছিল কংগ্রেস। বামফ্রন্ট আসার পর সব মিলিয়ে গেল। আপনার বাজেটের মধ্যে একটা কথা লেখা উচিত ছিল, এই যে শিল্পগুলো অচল হয়ে গেছে তার জন্য আমি বরাদ্দ রেখেছি, সেগুলোকে কি ভাবে বাঁচানো যায়, তাহলে না হয় বুঝতাম। কারণ শিল্প বাঁচলে মানুষ বাঁচবে। আপনি বীরভূম জেলার শিল্পের জন্য কিছু করতে পারেননি। আপনি বলবেন, এরজন্য আপনার চিন্তা কি, ভাবনা কি? আমি ১৯৮৭ সাল থেকে এই বিধানসভায় দাঁড়িয়ে বলছি, এই সরকারের কি হল, কেন এদের কথা, এই সরকারের কথা মানুষের কানে পৌঁছচ্ছে না। বিভিন্ন দপ্তরের যাঁরা মন্ত্রী আছেন তাঁরা অর্থমন্ত্রীর ওপরে, অর্থ দপ্তরের ওপরে দোষারোপ করে নিজেদের দায়িত্ব এড়াতে চাইছেন। তাঁরা বলছেন, অর্থ দপ্তর পয়সা দিতে পারছে না। সারা পশ্চিমবাংলা দেউলিয়া হয়ে যাচ্ছে। এবারে আমি বিদ্যুতের কথা বলছি। আপনি বলবেন। তৎকালীন বিদ্যুৎ মন্ত্রীর কাছে দেখা করতে গিয়েছিলাম। তিনি বলেছেন, আমি একজন বিদ্যুৎ মন্ত্রী হিসাবে আমার পাড়ায় একটা পোল দরকার হলে তা দিতে পারি না। কেন দিতে পারেন না?' তিনি বলেন, বিদ্যুৎ দপ্তরে টাকা নেই, তাই দিতে পারি না। আপনি বলেছিলেন জেলা পরিষদ বিদ্যুতের ব্যবস্থা করবে এবং সেইমতো ব্যবস্থা নিয়েছিলেন। তারা বলছে, আমাদের কাছে টাকা নেই। পঞ্চায়েত সমিতি বলছে, আমাদের কাছে অ্যালটমেন্ট নেই। সারা পশ্চিমবাংলার মতো বীরভূম জেলায় ৪টি পোলও পৌঁছায়নি। আজকে কোন অবস্থায় পশ্চিমবাংলা চলছে। আপনি অন্যান্য বারের মতো একই ভাবে বাজেট বরাদ্দের কথা কাগজে লিখবেন, আর সেই বরাদ্দকৃত টাকা ডিপার্টমেন্টগুলোতে দায়িত্বশীল ব্যক্তি যাঁরা আছেন, তাঁরা বলবেন, পরোক্ষ ভাবে বলবেন, অ্যালটমেন্ট হয়েছিল, কিন্তু আমাদের দপ্তর অর্থমন্ত্রীর মাধ্যমে সেই অর্থ পাচ্ছে না। আর সেজন্য মানুষের যে আকাঙ্খা, যে দাবি, সেইমতো তারা কাজ করতে পারছে না। তাদের কোনও কথা কি আপনার কানে পৌঁছাচ্ছে না? বিদ্যুতের ব্যাপারে আমি এখানে বারেবারে বলেছি, অর্থ দপ্তরকে বারবার করে বলেছি। দুঃখের বিষয়, যে টাকা বরাদ্দ হয়, তারা সেই টাকা সময় মতো পায় না। তাই সবকিছু বিকল হয়ে যাচ্ছে। এইক্ষেত্রে এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে আপনাকে সমর্থন করব, আপনার বাজেটকে সমর্থন করব? না, সমস্ত বিধায়ককে বলব, একটা প্রতিবাদি রব উঠুক, এটা অন্যায়। এর বিরুদ্ধে প্রতিবাদ করতে হবে বিধানসভায় দাঁড়িয়ে। স্বাস্থ্যের ক্ষেত্রে বলি, আজকে হাসপাতালগুলোর কি অবস্থা, সে সম্বন্ধে আপনি বলবেন।

আমি শুধু একটা দৃষ্টান্ত আপনার কাছে রাখতে চাই। হাসপাতালে অক্সিজেনের ব্যবস্থা নেই। রামপুরহাট মহকুমা হাসপাতাল, যেটি ৫০০ বেডের হাসপাতাল, সেখানে আজকে একমাস ধরে অক্সিজেন নেই, ব্যান্ডেজ নেই, স্যালাইন নেই। ম্যানেজমেন্ট হাসপাতালের বোর্ডে লিখে টাঙ্গিয়ে দিয়েছে। এরপরেও কি যে অর্থ বরাদ্দ করেছেন তারজন্য সাধারণ মানুষের কাছে দারুণ বাহবা পাবেন? সরকারে যারা আছেন তারা হয়ত সমর্থন করবেন ঠিকই কিন্তু পশ্চিমবঙ্গের মানুষের উপকারে তা লাগবে না, তাই এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অফ ইনফরমেশন, আজকে এই বিধানসভাতে প্রাথমিক শিক্ষকদের সমাবেশ আছে। সেই প্রাথমিক শিক্ষকদের সঙ্গে অন্তত এডুকেশন মন্ত্রী দেখা করেন তার নির্দেশ আপনি দিন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ঠিক আছে।

**শ্রী জয়ন্তকমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে ২০০০-২০০১ সালের বাজেট বরাদ্দ উপস্থাপিত করেছেন আমি তাকে সমর্থন করছি। রাজ্যের বাজেট রচনার ক্ষেত্রে মাননীয় অর্থমন্ত্রীকে একটা গভীর সঙ্কটের মধ্যে থেকে এই বরাদ্দ উপস্থাপিত করতে হয়েছে। প্রথমত আমাদের যে প্রেক্ষাপট ভারতবর্ষের, তাতে একদিকে গোটা ভারতবর্ষের অর্থনীতি ভেঙ্গে পড়েছে, খোলা বাজারি অর্থনীতির অবাধ বাণিজ্য ভরে গেছে, তারপরে ক্লিন্টনের এই সফরে বর্তমান সরকার এবং পূর্বতন যেভাবে নতজানু হয়ে মার্কিন সাম্রাজ্যবাদের কাছে আত্মসমর্পণ করেছেন এটা গোটা দেশের কাছে লজ্জার বিষয়। একটা দেশে চরম সঙ্কট চলছে তার মধ্যে আমাদের এই রাজ্যকে বাঁচাবার যে প্রচেষ্টা মাননীয় অর্থমন্ত্রী গ্রহণ করেছেন তা প্রশংসনীয়। কেন্দ্রীয় সরকারের যে বাজেট সেই বাজেটে আমরা কি দেখেছি—ডিজেলের দাম বাড়ানো হল, সারের উপরে ভর্তুকি তুলে দেওয়া হল। এর ফলে কৃষির ক্ষেত্রে প্রচন্ড আঘাত এল। কৃষি ভিত্তিক অর্থনীতি, কৃষিকে কেন্দ্র করে যে অর্থনীতি তার উপরে আক্রমণ করা হল। গণ বন্টন ব্যবস্থা ভেঙ্গে দেওয়া হয়েছে। তার প্রভাব এই রাজ্যের উপরে পড়েছে তাতে কোনও সন্দেহ নেই। এসবের থেকে উদ্ধার পাওয়ার জন্য তিনি কতগুলো পদক্ষেপ গ্রহণ করেছেন তাকে আমি সমর্থন করছি। খুব সঠিক পদক্ষেপ। মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে, অভ্যন্তরীণ সংগ্রহের উপরে জোর দিয়েছেন। এটা সংগ্রহ করা খুব কষ্টকর হলেও তিনি এর উপরে জোর দিয়েছেন। মাননীয় অর্থমন্ত্রী ২০০০-২০০১ সালের জন্য নাবার্ডের কাছ থেকে ঋণ গ্রহণ করেছেন, হার্ডকোর কাছ থেকে ঋণ নিচ্ছেন। এই ব্যাপারে

বিশ্বব্যাঙ্কের সঙ্গেও যদি কথা বলেন ভাল হয় কারণ এটা খুবই দরকার। যদিও জানি এখান থেকে ঋণের শর্ত গ্রহণ করা খুবই কন্টকিত, কিন্তু তবুও চেষ্টা চালাতে হবে। মাল্টি ন্যাশনাল কর্পোরেশন আমাদের দেশে একটা বিরাট প্রভাব ফেলেছে, পশ্চিমবঙ্গে তার প্রভাব পড়েছে এবং তাকে যদি প্রতিহত করতে চান তাহলে শর্ত সাপেক্ষে আসার ক্ষেত্রে বিবেচনা করে দেখতে পারেন। আপনি বাজেটে অভ্যন্তরীণ সম্পদ সংগ্রহের উপরে জোর দিয়েছেন এবং এটা খুবই বাস্তব সম্মত চিন্তা এবং এর ফলে কল্যাণকর অর্থনীতির উপর প্রভাব পড়বে। এর ফলে অনেক কল্যাণকর কাজ করা যাবে। সেইদিক থেকে আপনি সঠিক দৃষ্টিভঙ্গি দিয়েছেন। এই ব্যাপারে আমি পরিসংখ্যান দিতে চাই না, যেসব পরিসংখ্যান অনেকে দিয়েছেন তার উত্তর মাননীয় অর্থমন্ত্রী দেবেন। আমার সময় খুবই সংক্ষিপ্ত, তাই মূল কথাটা বলতে চাই। কেন্দ্রীয় সরকারের বাজেটের ক্ষেত্রে কি যশবন্ত সিং বা কি মনমোহন সিংয়ের ক্ষেত্রে আমরা কি দেখেছি—ভারতবর্ষের একশো কোটি মানুষের মধ্যে ১৭-২০ কোটি মানুষের ক্রয় ক্ষমতা আছে এবং তাদের দিকে তাকিয়েই বাজেট রচনা করা হয়েছে। সেখানে দেশের দরিদ্র্যতম মানুষের দিকে লক্ষ্য রাখা হয় নি। তাদের জন্য কোন কর্মসূচি গ্রহণ করা হয়নি। সেখানে এই রাজ্যের যে বাজেট মাননীয় অর্থমন্ত্রী পেশ করেছেন তাতে রাজ্যের দরিদ্র মানুষের দিকে দৃষ্টি রেখে অনেক কর্মসূচি আনা হয়েছে। সেখানে ৪ লক্ষ লোকের কর্ম সংস্থানের ব্যবস্থা করা হয়েছে। ১৯৭৬-৭৭ সালে গ্রামীন কর্ম সংস্থানের কোন সুযোগ ছিল না। তখন চালের দর এমন হয়েছিল যে দুর্ভিক্ষের সৃষ্টি হয়েছিল এবং মানুষ তখন অন্নের জন্য শহরমুখী হয়ে গেছিল।

কেন হচ্ছে না, এইজন্যই হচ্ছে না, গ্রামীণ যারা সর্বহারা ক্ষেতমজুর, গ্রামীণ সর্বহারা তাদের ক্ষেত্রে কর্ম সংস্থান এর ব্যবস্থা হয়েছে, শ্রম দিবস বেড়েছে, গরিব মানুষ কাজ পাচ্ছে। কাজ পাচ্ছে বলে তারা ১২ টাকা, ১৩ টাকা, ১৪ টাকা দরে চাল কিনতে পাচ্ছে, আজকে গ্রামাঞ্চলে এই ক্রয় ক্ষমতাটা তৈরি হয়েছে, গ্রামাঞ্চলে খাদ্যের আজকে হাহাকার নেই, শহরাঞ্চলেও খাদ্যের হাহাকার নেই। সেইজন্য আমি বলব, কোথায় দাম বেড়েছে, না বেড়েছে সেটা আপনারা দেখেছেন, খবরের কাগজেও সেটা দিয়েছে। সেই ব্যাপারে বলে আমি আর অতিরিক্ত সময় নষ্ট করতে চাই না। এখানে ওরা বলছেন নির্বাচনমুখী বাজেট, তার মানে ওরা স্বীকার করে নিচ্ছেন এটা হচ্ছে জনমুখী বাজেট। তার মানে বাজেটের জনপ্রিয়তা হচ্ছে। এই বাজেট মানুষ গ্রহণ করেছে। সাধারণ মানুষ নিম্ন মধ্যবিত্ত মানুষ, তারা এটা গ্রহণ করেছেন, সেইজন্য আপনারা সন্ত্রস্ত হয়ে বলছেন নির্বাচনমুখী বাজেট। সেইজন্য আপনারা ভয় পাচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী বলেছেন, বিধায়কদের কেন্দ্রের উন্নয়নের জন্য ১৫ লক্ষ টাকা দেওয়া হবে। আমি বলব, এই টাকার অঙ্কটা বাড়াবার জন্য। আমি দাবি করব, এটা ১৫ লক্ষ থেকে

বাড়িয়ে ২৫ লক্ষ করা হোক। তাছাড়া তিনি বলেছেন, জেলা পরিষদ ইত্যাদির মাধ্যমে পরিকল্পনা গ্রহণ করার জন্য তাতে আপত্তি করার কিছু নেই, সেই জায়গায় বিধায়করা যে কর্মসূচি দেবেন, সেইখানে যে বেনিফিসিয়ারি কমিটি থাকবে, তাতে বিধায়করা যেন সেখানে যুক্ত থাকেন। তাদের যেন সেই স্বাধীনতা থাকে। পঞ্চায়েতের ভেতর দিয়ে কাজ হোক, কিন্তু দায়-দায়িত্বটা যার নামে, সেই বিধায়ককে সঠিক ভাবেই সেখানে যুক্ত করা হোক। এই দাবি আমি জানাচ্ছি। এছাড়া কতকগুলি দিক নিয়ে আমি দৃষ্টি আকর্ষণ করব, এর আগেও আমি বলেছি, ট্যাক্স ধার্য করার ক্ষেত্রে সাধারণ ভাবে মধ্যবিত্ত, গরিব মধ্যবিত্তদের উপর আক্রমণ করা হয়নি। তা সত্ত্বেও কতকগুলি জায়গায় ট্যাক্স ধার্য করার সুযোগ ছিল, যেমন বহুতল অট্টালিকা, ইঁট ভাটা, এদের উপর ট্যাক্স ধার্য করার সুযোগ ছিল, ইঁট ভাটা অত্যন্ত লাভজনক, সেইগুলি মালিকরা স্ফীত হয়ে যাচ্ছে, তারা অত্যন্ত ধনী, তাদের উপর কর বাড়াবার সুযোগ ছিল। আপনি মটর গাড়ির উপর কর বাড়িয়েছেন, বিলাস কর শূণ্য করে দিয়েছেন, আমার মনে হয়, এটার উপর কর ধার্য্যের সুযোগ ছিল। লটারির উপর কর ধার্য্য উনি করেছেন, আমি প্রতিবারেই বলি, আমরা বলছি, লটারির ব্যবসা উঠিয়ে দেওয়া দরকার। ওরা যখন ছিল তখন এইসব করে মুনাফা করতেন, কিন্তু বামফ্রন্ট সরকারের উদ্যোগে পশ্চিমবঙ্গে এই লটারির দূষণ উঠিয়ে দেওয়া দরকার। রেসকোর্স এর উপর কর ধার্য্যের সুযোগ ছিল, তাই এইগুলি নিয়ে পুর্নবিবেচনা করার জন্য অনুরোধ করছি। সমাজের উচ্চ বিত্ত মানুষ যারা আছেন তাদের কর দেবার ক্ষমতা আছে, সুযোগও আছে আমাদের, বহুতল অট্টালিকা, ইঁট ভাটা, মটর গাড়ির উপর, বিলাস কর, এইগুলি নিয়ে পরবর্তী সময়ে ভাববেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারের বাজেট কর্ম সংস্থান এর বাজেট বলেছেন, আপত্তি করার কোনও কারণ নেই। কর্ম সংস্থান এর সুযোগ অতীতে বাজেটে হয়েছে, এক্ষেত্রেও কর্ম সংস্থান এর সুযোগ রাখা হয়েছে, যার ফলে ওরা আতঙ্কগ্রস্থ হয়ে পড়েছে। আমি বহুদিন ধরে শিক্ষকতা করি, আমি অতি প্রাচীন ঐতিহ্যশালী স্কুলের শিক্ষক, আমাদের স্কুলে তখন দেখেছি, সেখানে ২ শত, আড়াই শত বেশি ছাত্র হত না।

[3-30 — 3-40 p.m.]

এখন প্রায় দু হাজার ছাত্র-ছাত্রী পড়ে, পাশেই মেয়েদের একটা স্কুল আছে। আগে ওখানে দুটো স্কুল ছিল এখন জুনিয়ার হাই, হাইস্কুল মিলিয়ে প্রায় ১৮টি স্কুল আছে এবং সেখানে ক্রমশ ছাত্র-ছাত্রীর সংখ্যা বেড়ে যাচ্ছে। সাধারণ মানুষ গরিব ঘরের ছেলে মেয়েরা পড়াশোনার ক্ষেত্রে যেভাবে এগিয়ে যাচ্ছে তার থেকেই বোঝা যায় শিক্ষার ক্ষেত্রে কতখানি প্রসার ঘটেছে। আমাদের জেলার প্রাক্তন মাস্টারমশাই এখানে বসে আছেন তিনি জানেন কিভাবে ছাত্র সংখ্যা বাড়ছে। ছাত্র সংখ্যা বাড়ছে তাই বামফ্রন্ট সরকার

প্রতি বছর নতুন নতুন বিদ্যালয় স্থাপন করে সেই চাহিদা পূরণ করার চেষ্টা করছে। হ্যাঁ, কলকারখানা কমে আসছে, সর্বভারতীয় ক্ষেত্র থেকে বিচ্ছিন্ন হওয়ার কোনও সুযোগ পশ্চিমবাংলার নেই। তারপরে গোটা দেশের অর্থনীতি যেভাবে দেউলিয়া হয়ে পড়ছে, মাল্টি ন্যাশনাল কর্পোরেশনগুলো যেভাবে দেশের মধ্যে ঢুকছে তাতে কর্মসংস্থানের সুযোগ আর সৃষ্টি হবে না। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের রাজ্যকে বিচার করতে হবে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে কি রেমিডি নেওয়া যায়, রেমিডিয়াল মেজারস নেওয়া যায় তার দিকে আমাদের দৃষ্টি দিতে হবে। এই বাজেটের মধ্যে কিছু কিছু ক্ষেত্রে তিনি দৃঢ় এবং সাহসিকতার সঙ্গে ট্যাক্স ধার্য্য করলে দরিদ্র মানুষকে আপনি আরও সুযোগ দিতে পারতেন। বামফ্রন্ট সরকারের নীতির সঙ্গে তাহলে সঙ্গতি থাকত। এছাড়া প্রতি ক্ষেত্রে তিনি যা করেছেন সেই ব্যাপারে কোনও দ্বিমত নেই। কৃষি ক্ষেত্র, শিক্ষা, স্বাস্থ্য, প্রতিটি ক্ষেত্রে তিনি পরিসংখ্যান দিয়েছেন। তাতে দেখা যাচ্ছে কৃষি থেকে শুরু করে, শিল্প থেকে শুরু করে, খাদ্য উৎপাদন থেকে শুরু করে সব জায়গায় ক্রমোন্নতি ঘটেছে। বাইশ বছরে কিছুই হয়নি তা তো হয় না। গোটা ভারতবর্ষে একটা ধনবাদী অর্থনীতি থাকবে, গোটা ভারতবর্ষে ধনতান্ত্রিক ব্যবস্থা থাকবে, বিশৃঙ্খলা থাকবে, আর পশ্চিমবাংলা আলাদা ভাবে গড়ে উঠবে তা তো হতে পারে না। সেইজন্য মাননীয় মন্ত্রী মহাশয় বাস্তব দৃষ্টিভঙ্গি থেকে এবং রাজ্যের চৌহদ্দির মধ্যে দাঁড়িয়ে, প্রশাসনিক সীমাবদ্ধতার মধ্যে থেকে যা করার চেষ্টা করেছেন তাকে পরিপূর্ণ সমর্থন জানাই। সমর্থন জানাই এই কারণে উনি একটা সময়ে পরীক্ষা-নিরীক্ষা করেছেন। এক সময়ে তিনি ভারসাম্য বাজেট করেছেন, সেই সময় আমরা পরিপূর্ণ সমর্থন করতে পারিনি। অর্থনীতির অ-আ-ক-খ যেটুকু বুঝি, একটা উন্নয়নমূলক কর্মসূচির মাধ্যমে তিনি স্থিতাবস্থা বজায় রাখার চেষ্টা করেছেন। আরেকটা ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করব, পঞ্চায়েত ব্যবস্থাকে আমরা সমর্থন করি। কিন্তু পঞ্চায়েত ব্যবস্থা পরিপূর্ণ ভাবে সফল হচ্ছে কিনা এবং যে অর্থ বরাদ্দ হচ্ছে তা পুরোটা কাজে লাগছে কিনা সেটা আপনাকে দেখতে হবে। সেখানে ব্যাপক দুর্নীতি আছে। আর এম.এল.এ.-দের যে ১৫ লক্ষ টাকা দেবেন তা পঞ্চায়েত ও গ্রাম পঞ্চায়েতের মধ্যে দিয়ে খরচ করতে হবে। আমরা কেন এর দায়িত্ব নিতে যাব? বেনিফিশিয়ারি কমিটি করে দেবেন বলছেন—কি হবে জানেন? সে তার টাকা বরাদ্দ নেবে। এই রকম করে চলে যাবে। কেন দায় দায়িত্ব নিতে যাব? আপনি দিচ্ছেন ক্ষমতা; কিন্তু পরিপূর্ণ ক্ষমতা দিতে হবে। পঞ্চায়েতে থাকুক বেনিফিশিয়ারি কমিটি এবং এম.পি. কোটায় চেয়ারম্যান যেমন এম.পি. থাকেন, তেমনি বেনিফিশিয়ারি কমিটি গড়ার স্বাধীনতা এম.এল.এ.-কে দিতে হবে। এটা যদি না দেন, তাহলে চুরির দায়িত্ব কে নেবে? আপনি বলে দিচ্ছেন পঞ্চায়েতের মধ্য দিয়ে ওই টাকা খরচ করতে হবে। এই কথাটা মনে রাখতে হবে যে, পঞ্চায়েতকে যদি নিয়ন্ত্রণ না করতে পারেন, তাহলে মারাত্মক

অবস্থা হবে। আপনি জানেন যে, জেলা পরিষদে কতগুলি গাড়ি আছে? ১৫-১৬টা অ্যামবাসাডার গাড়ি আছে। সেগুলি ভাড়া খাটে। সে খরচ কোথা থেকে আসবে? পঞ্চায়েত স্তরে জনগণের কল্যাণ করতে গেলে দেখা যাচ্ছে যে, জেলা পরিষদে ১৫-২০ টাকা অ্যামবাসাডার থাকতে হবে। তাই বলছি পঞ্চায়েতকে কার্যকর করতে গেলে সেখানে তদারকি করতে হবে। তাহলে আমরা যে ফল লাভ করেছি, তার থেকেও অনেক গুণ ফল লাভ করব। আপনি একটা ভাল কথা বলেছেন কন্ট্রাক্টারি সিস্টেমের বিরুদ্ধে। সেটা তুলতে পারবেন? দেখুন তুলতে পারেন কিনা। কন্ট্রাক্টারি সেচেই হোক, পি.ডব্লু.ডি.-তেই হোক কন্ট্রাক্টারি ব্যবস্থা যদি তুলতে পারেন, তাহলে রাজনীতিতে যে দুর্বৃত্তায়ন হচ্ছে, ক্রিমিনালাইজেশন হচ্ছে তা বন্ধ হবে। এইভাবে টাকা সংগ্রহের সুযোগ থেকে যাচ্ছে। আপনি দেখবেন যেখানে টেন্ডার হয়, সেখানে পিছন থেকে মস্তানরা নিয়ন্ত্রণ করছে। সমস্ত টেন্ডার নিয়ন্ত্রণ করে মস্তানরা। কলকাতায় বসে যে সমস্ত টেন্ডার হয়, পিছন থেকে মাফিয়ারা নিয়ন্ত্রণ করে—তারা যাদের বরাদ্দ করবে, তারাই কাজ পাবে। এই সমস্ত জিনিস অবাধে চলছে। মফস্বলের ইঞ্জিনিয়ারদের কিছু করার নেই। তাদের বিরুদ্ধে আক্রমণ হবে বলে তারা নির্বাক হয়ে যাচ্ছে। সেই কারণে আমি বলব আপনার বাজেট বাস্তবায়িত করার জন্য যে পরিকাঠামো, যে তদারকি করার দরকার সেটা নেই। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, সেই সম্পর্কে আমি প্রথমেই বলতে চাই—কেন্দ্রীয় সরকারের জন বিরোধী বাজেটের আক্রমণে গোটা দেশের জন জীবন যখন বিপর্যস্ত, এমন একটা মুহূর্তে রাজ্যের সাধারণ মানুষের স্বার্থ রক্ষার জন্য রাজ্য সরকারের এই বাজেট কেন্দ্রীয় সরকারের নীতি থেকে বিকল্প কোনও নীতি বা দৃষ্টিভঙ্গি প্রতিফলিত হয়নি। স্বাভাবিক ভাবেই এই বাজেট রাজ্যের শিল্পপতিদের, ব্যবসায়ী মহলকে খুশি করলেও সাধারণ মানুষের আশা আকাঙ্খা পূরণে ব্যর্থ। ২৩ বছরের বামফ্রন্টের রাজত্বে এই যে ভয়াবহ বেকার সমস্যা, বেহাল রাস্তাঘাট, জনস্বাস্থ্য পরিষেবার দুরাবস্থা, পরিবহনের দুরাবস্থা, হাসপাতালগুলির দুরাবস্থা, খরায় বন্যায় বছরের পর বছর মানুষের দুর্বিষহ অবস্থা এই সমস্ত সমস্যাগুলি হচ্ছে এবং আজকে এই সত্য প্রতিফলিত হচ্ছে।

আজকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেটে উন্নয়নের কথা বলার চেষ্টা করেছেন এবং উন্নয়নের প্রথম শর্ত হিসেবে তাঁর পরিকল্পনা খাতে কিভাবে ব্যয় বরাদ্দ বৃদ্ধি পাচ্ছে, সেখানে বলেছেন পরিকল্পনা খাতে ৩৫ পারসেন্ট বরাদ্দ বৃদ্ধি পাচ্ছে আর নন প্ল্যানে বৃদ্ধি পাচ্ছে পাঁচ পারসেন্ট। ফলে অর্থনীতির নীতিতে রাজ্য যে

এগিয়ে যাচ্ছে এটা তারই প্রমাণ। এই পরিকল্পনা খাতে বরাদ্দ বৃদ্ধির যে পরিসংখ্যান আপনি দিচ্ছেন, সেটা শুধু আপনার নিজের বাজেট ভাষণ। আপনি গত বছরের বাজেট ভাষণে কি বলেছিলেন? আপনি বলেছিলেন যে ১৯৯৮-৯৯ এর পরিকল্পনা ব্যয় আছে ৪ হাজার ৫১৬ কোটি টাকা, প্রায় ১৩ পারসেন্ট কিন্তু প্রতিশ্রুতি রক্ষিত হয়নি। এবারে বাজেট ভাষণে আপনি বলেছেন ৩ হাজার ৪০৯ কোটি টাকা প্রকৃত ব্যয় এর হিসাব আপনি দিচ্ছেন। আপনার পরিকল্পনা ব্যয় ১৯৯৯-২০০০ সালে ৪ হাজার ৫২৬ কোটি টাকা আছে, এটাও কতটা বিশ্বাসযোগ্য হবে, আপনার ভাষণ কতটা পরিণতি পাবে সে বিষয়ে সন্দেহ আছে। আপনি যে কল্পিত পরিকল্পনা ব্যয় বৃদ্ধি ঘটিয়ে বিভিন্ন খাতে বরাদ্দ বাড়িয়ে নিয়েছেন, যে ভাবে অগ্রগতি দেখিয়েছেন সবটাই ভিত্তিহীন। এইজন্যই বলছিলাম যে এটা কষ্টকল্পিত বাজেট। আপনি যে অগ্রগতির চিত্র দেখিয়েছেন, প্রথমেই বলেছেন ভূমি সংস্কারের কথা, যে রকম আপনারা বলেন, ভূমি সংস্কারে সবচেয়ে এগিয়ে আছে পশ্চিমবাংলা। গ্রামাঞ্চল একেবারে স্বর্গরাজ্য হয়ে গেছে।

(নয়েজ)

(এই সময়ে কংগ্রেসি সদস্যরা স্লোগান দিতে দিতে হাউসের মধ্যে ঢোকেন।)

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, হাউজ চলছে, বাজেট বক্তৃতা শুরু হয়েছে। এর পরে আমরা অর্থমন্ত্রীর সঙ্গে অল পার্টি মিটিং নিয়ে কথা বলব এটা ঠিক ছিল। কিন্তু এই সময়ের মধ্যে যে খবর পেলাম—আমাদের মাননীয় সদস্যরা উত্তেজিত হয়ে আপনার চেয়ারের কাছে গিয়ে ছিল—বাইরে প্রাইমারি টিচারদের সমাবেশ হয়েছিল, যার কর্মসূচি আগেই তাঁরা ঘোষণা করে ছিলেন। সেখানে বহু শিক্ষকের সমাবেশ ঘটেছিল, প্রায় ৩০ হাজারের মত প্রাথমিক শিক্ষকের সবাবেশ হয়েছিল। শিক্ষকরা জাতির মেরুদন্ড, তাঁদের নিয়ে গর্ববোধ করি, তাঁরা ভবিষ্যতের নাগরিক তৈরি করেন, তাঁরা আমাদের সঠিক পথ দেখান, আপনাকে তৈরি করেছেন, আমাকে তৈরি করেছেন, মন্ত্রীদেরও তৈরি করেছেন।

(হইচই)

আজকে সেই শিক্ষকদের উপর নির্মমভাবে লাঠি চার্জ হয়েছে, বহু শিক্ষক আহত হয়েছেন, রক্তাক্ত অবস্থায় হাসপাতালে তাঁদের ভর্তি হতে হয়েছে। এটা মর্মান্তিক ঘটনা, এটা দুঃখজনক ঘটনা। ইমিডিয়েটলি চেয়ার থেকে বলুন কোন মন্ত্রী বিবৃতি দিন যে কি হয়েছে। মাননীয় সদস্যরা খুবই উদ্বিগ্ন, আপনি চেয়ার থেকে বলুন কোনও মন্ত্রী কিংবা পার্লামেন্টারি অ্যাফেয়ার্স মিনিস্টার কিংবা অর্থমন্ত্রী আছেন তাঁরা বলুন যে কত জন শিক্ষক মারা গেছেন, কত জন হাসপাতালে ভর্তি হয়েছেন। আপনি চেয়ার থেকে বলুন, জানার অধিকার আমাদের আছে, সেটা আপনি বলুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি খোঁজ-খবর করছি এবং মন্ত্রীকে বলছি খবর নিন। অসীমবাবু এখানে আছেন, আমি অসীমবাবুকে বলার জন্য অনুরোধ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, বিরোধী দলের মাননীয় সদস্যরা জানেন যখন থেকে বিতর্ক শুরু হয়েছে সেই দুটো থেকে আমি এখানে বসে আছি। আমি খোঁজ নিয়ে আপনার মাধ্যমে হাউসকে জানাচ্ছি কি হয়েছে, কি করা উচিত ইত্যাদি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যত সহজে এটাকে জল ঢেলে দেওয়ার চেষ্টা করছেন ব্যাপারটা তত সহজ নয়। আপনি মনে রাখবেন এটার নাম পশ্চিমবঙ্গ। যাঁরা পুরনো লোক আছেন তাঁরা জানেন, আমার বাবাও শিক্ষক ছিলেন. ছোটবেলায় তাঁর হাত ধরে শিক্ষক আন্দোলন দেখেছিলাম। তখন বামপন্থীরা প্রধান উদ্যোগী ছিলেন, পশ্চিমবঙ্গের মানুষ অত্যন্ত সচেতন, এখানকার শিক্ষকদের অ্যাটাচমেন্ট অনেক বেশি। শিক্ষকদের চাদর পেতে ..........

**(এই সময় মাননীয় সদস্য শ্রী তপন হোড় কিছু বলতে ওঠেন।)**

**(তুমুল — হট্টগোল)**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খুব ইতর সুলভ মানসিকতার সদস্য না হলে আজকে শিক্ষকদের আন্দোলন নিয়ে কোনও কথা বলতে উঠলে বাধা দেয়? এটা আমি ভাবতে পর্যন্ত পারি না। স্যার, আমি আপনাকে বলছি এটা এত সহজ ভাবে নিচ্ছেন কি করে? আমরা কো-অপারেট করতে রাজি আছি, হাউস চালাতে রাজি আছি। আজকে ২০/৩০ হাজারের বেশি শিক্ষক আসবেন। বলা হচ্ছে, 'দেখতে হবে, দেখব'। আপনি বাইরে গিয়ে কি দেখবেন? একটা ডেপুটেশন নেওয়ার মত মানসিকতা নেই মাননীয় অর্থমন্ত্রী অথবা মাননীয় মুখ্যমন্ত্রীর? হ্যাঁ, দেখবেন, এটা দেখতে হবে। আমি আপনার কাছে দাবি করছি, এই হাউস অ্যাডজর্ন করুন আগে। আমরা বসে থাকব, রাত্রের বেলা ওনার উত্তর শুনব। কিন্তু আগে উনি গিয়ে শিক্ষকদের ডেপুটেশন নিন। ততক্ষণ পর্যন্ত আমরা বসে থাকব। দরকার হলে ২ ঘন্টা, ৩ ঘন্টা, রাত পর্যন্ত বসে থাকব ওনার উত্তর শোনার জন্য। কিন্তু আগে শিক্ষকদের সম্মান দিন, তাদের ডেপুটেশন নিন। তার পর আমরা মাননীয় অর্থমন্ত্রীর বক্তৃতা শুনব। এর জন্য তদন্ত কমিটি করার কি দরকার আছে? এর জন্য বিচার বিভাগের কি দরকার আছে? মাননীয় অর্থমন্ত্রীর উত্তর আমরা শুনব কিন্তু শিক্ষকদের বিষয়েও প্রায়োরিটি দিতে হবে। তা যদি না করা হয় তাহলে কিছুতেই আপনার বক্তৃতা শুনতে দেব না। এটা আমাদের জেহাদ। সুতরাং কোনও তদন্ত নয় আগে শিক্ষকদের ডেপুটেশন নিন। না নিয়ে কি শিক্ষকদের ফিরিয়ে দেবেন? এই

আপনাদের বামপন্থী ঐতিহ্য?

[3-50 — 4-00 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি একটু আগে আমাকে এখানে খোঁজ নিয়ে রিপোর্ট করতে বললেন। দ্বিতীয়ত, যদিও আপনি বলেননি, শিক্ষক সংগঠনের মাননীয় নেতৃবৃন্দ মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশন দিতে আসছেন বলে একটু আগে মাননীয় সোহরাব সাহেবের কাছে আমি শুনলাম। যদি আমার কাছে তাঁরা আসতে চান আমি প্রস্তুত আছি। যে কোনও সময় আসুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ঠিক আছে উনি (ডঃ অসীমকুমার দাশগুপ্ত) ডেপুটেশন নিতে যান। মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় আপনি বক্তব্য রাখুন।

**(এই সময় ডঃ অসীমকুমার দাশগুপ্ত এবং মাননীয় সব্রত মুখার্জি-সহ কয়েকজন বিরোধী দলের সদস্য শিক্ষকদের ডেপুটেশন নিতে যান।)**

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, ওনার (ডঃ অসীমকুমার দাশগুপ্ত) অনুপস্থিতিতে কি করে বক্তৃতা হবে। উনি ফিরে আসুন তারপর বলব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বলবেন না? আপনার বক্তব্যটা শেষ করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** উনি ফিলে এলে বলব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি তাহলে পরে বলবেন, বসুন।

**শ্রী হাফিজ আলম সৈরাণি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, এখানে বিরোধী দলের বক্তারা অনেক তথ্য, অনেক পরিসংখ্যান দিয়ে প্রমাণ করার চেষ্টা করেছেন যে আমাদের বামফ্রন্ট সরকারের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বিবৃতি দিয়েছেন সেটা অসত্য, এর সঙ্গে বাস্তবের কোনও মিল নেই। আমি বিশেষ করে মাননীয় পঙ্কজবাবুকে একটু শুনতে অনুরোধ করব। ১৯৯৯-২০০০ সালের কেন্দ্রীয় বাজেটের যোজনা খাতে বরাদ্দ ছিল ৭৭ হাজার কোটি টাকা কিন্তু ২০০০-২০০১ সালের বাজেটে সেই বরাদ্দ বৃদ্ধি করে করা হয়েছে, ৮৮ হাজার ১০০ কোটি টাকা। এই টাকা কোথায় খরচ হবে সেটাও কিন্তু কেন্দ্রীয় অর্থমন্ত্রী মহাশয় পরিষ্কারভাবে বলেছেন। কেন্দ্রীয় অর্থমন্ত্রী পরিষ্কারভাবে বলেছেন যে, যোজনা বরাদ্দের বেশির ভাগ অর্থই খরচ করা হবে প্রতিরক্ষা খাতে। প্রতিরক্ষা খাতে খরচ করা হবে ১০,০৮০ কোটি টাকা। আর সুদ-সহ ঋণ শোধ করতে খরচ করা হবে ৯,৩৪১ কোটি টাকা। এই যে যোজনা খাতে বরাদ্দ বৃদ্ধি করা হল, এই টাকা কোথা থেকে আসবে? এবিষয়ে তিনি বলেছেন, খাদ্য শস্য এবং সারের ওপর যে ভর্তুকি দেওয়া

হয়, সেই ভর্তুকি কমিয়ে এই টাকা তিনি আদায় করবেন। কেন্দ্রীয় সরকার প্রতিরক্ষা খাতে বরাদ্দ বৃদ্ধি করছেন, সুদ-সহ ঋণ পরিশোধ করার জন্য বরাদ্দ বৃদ্ধি করছেন। এই টাকা তাঁরা কোথা থেকে আদায় করবেন? দেশের যে ৭০ শতাংশ মানুষ কৃষিজীবী, যারা নিম্ন আয়ের মানুষ তাদের পেটে লাথি মেরে তাদের কাছ থেকে এই টাকা আদায় করবেন। এই রকম পরিস্থিতিতে আমাদের রাজ্যের বাজেট প্রস্তাব আমাদের অর্থমন্ত্রীকে এখানে পেশ করতে হয়েছে এবং এই পরিস্থিতিতে একটা সর্বাঙ্গ সুন্দর বাজেট বরাদ্দের প্রস্তাব তিনি এখানে পেশ করেছেন। সেজন্য আমি আমাদের অর্থমন্ত্রীর বাজেট প্রস্তাবকে সমর্থন করছি। আমি সমর্থন করতে গিয়ে এখানে কয়েকটা কথা বলব। আমাদের রাজ্য সরকারের সবচেয়ে বড় কৃতিত্ব হচ্ছে ভূমি-সংস্কার এবং পঞ্চায়েত-রাজ প্রতিষ্ঠা। ইতিমধ্যে আমরা ১০ লক্ষ একরেরও বেশি জমি ভূমিহীন গরিব মানুষের মধ্যে বিলি-বন্টন করেছি। আগামী দিনে আরও ১০,০০০ একর জমি উর্দ্বৃত্ত জমি আমাদের সরকারের কাছে আসবে এবং সেটাও আমরা বিলি-বন্টন করব। এই প্রসঙ্গে আমি একটা কথা এখানে উল্লেখ করতে বাধ্য হচ্ছি যে, কংগ্রেস আমলে কাগজে-কলমে দেখানো হয়েছিল—অনেক বিলি-বন্টন করা হয়েছে। সেই তথ্যটা আমরা কোনও দিনই মানিনি। আমরা জানি ঐ তথ্যের কোনও বাস্তব ভিত্তি নেই। এ রাজ্যে যতটুকু জমি গরিব মানুষের হাতে গিয়েছে তা আমাদের সরকারই দিয়েছে।

[4-00 — 4-10 p.m.]

আমার বাস্তব অভিজ্ঞতার মধ্য দিয়ে বলছি, এইসব জমি গরিব মানুষদের হাতে নেই। বর্গা জমি, পাট্টার জমি গরিব মানুষরা ধরে রাখতে পারেনি। সেই ব্যাপারে আমাদের সরকারের পক্ষ থেকে পুনরায় সমীক্ষা করা দরকার কেন বর্গাদারের জমি, পাট্টার জমি গরিব মানুষরা ধরে রাখতে পারল না। এরজন্য সমীক্ষা করা দরকার এবং কিভাবে গরিব মানুষদের হাতে জমি থাকে তারজন্য সেই পদক্ষেপ গ্রহণ করার বিশেষ প্রয়োজন আছে বলে আমি মনে করি। স্যার, আমাদের এখানে মাইনোরিটির সংখ্যা হচ্ছে ৩৩ শতাংশ। পশ্চিমবাংলায় মোট যে জনগণের সংখ্যা তার মধ্যে মাইনোরিটির সংখ্যা হচ্ছে ৩৩ শতাংশ এবং টোটাল যা ভোট দিচ্ছেন তার মধ্যে ২২ শতাংশ মাইনোরিটি ভোট দেয়। আমাদের সরকার মাইনোরিটির কল্যাণের জন্য, মাইনোরিটির উন্নয়নের জন্য একটা আলাদা দপ্তর তৈরি করেছেন এবং তার মন্ত্রী হচ্ছেন মহম্মদ আমিন সাহেব। আমি এই বিধানসভায় এসেছি ৬ বছর হয়ে গেল। ৪ বছর ধরে দেখছি মাইনোরিটি মিনিস্টার আছেন। আমাদের এই বিধানসভায় শিডিউল কাস্টস অ্যান্ড শিডিউল ট্রাইবসের যিনি মন্ত্রী আছেন তার বাজেট হয় এবং সেই বাজেটের উপর আলোচনা হয়। আমাদের পশ্চিমবঙ্গে এস.সি. অ্যান্ড এস.টি.-রা কি অবস্থায় আছে সেটা নিয়ে আমরা আলোচনা

করি এবং সেই আলোচনার মধ্য দিয়ে তাদের জন্য কল্যাণমূলক পরিকল্পনা আমরা গ্রহণ করি। কিন্তু দুঃখের বিষয় এবং আশ্চর্যের বিষয়, পশ্চিমবঙ্গে ৩৩ শতাংশ সংখ্যালঘু মুসলমানরা আছে এবং এ ছাড়া অন্যান্য সংখ্যালঘুরা আছে এবং তাদের জন্য একটা নির্দিষ্ট দপ্তর থাকা সত্ত্বেও কোনওদিনই সেই দপ্তরের বাজেট পেশ হয় না এবং আলোচনাও হয় না। আপনি শুনলে আশ্চর্য হবেন, সব থেকে পিছিয়ে পড়া মানুষ হচ্ছে মাইনোরিটি। আমাদের ইসলামপুর সাব-ডিভিসনে গত ২৩ বছর ধরে কোনও মাইনোরিটি কমিউনিটির লোক ডাক্তার নেই, ইঞ্জিনিয়ার নেই এবং তাদের চাকরির অবস্থা খুবই নিম্ন। সেই অবস্থার পরিপ্রেক্ষিতে মাইনোরিটিদের জন্য যে দপ্তর করা হয়েছে সেই দপ্তর নিয়ে এখনওই আলোচনা করার দরকার আছে এবং সেই আলোচনার মধ্য দিয়ে তাদের প্রকৃত অবস্থা জানার দরকার আছে। তাদের প্রকৃত অবস্থার কথা জেনে তাদের জন্য কি করা উচিত তার জন্য আমাদের সিদ্ধান্ত নিতে হবে। তা না হলে কেবলমাত্র মাইনোরিটি দপ্তর রেখে মাইনোরিটিদের কল্যাণ করা যাবে না। পশ্চিমবঙ্গের এই ৩৩ শতাংশ মাইনোরিটি মানুষের যদি কল্যাণ না হয় তাহলে সামগ্রিক ভাবে সুন্দর পশ্চিমবঙ্গ গড়ে তোলা যাবে না। আমি আর একটি কথা বলতে চাই। এই সভায় মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এম.এল.এ.-দের জন্য এম.এল.এ. ফান্ড করেছেন। আমি বলছি, সেই টাকা খরচ হবে না। টাকা খরচ করার টোটাল যে প্রক্রিয়া তাতে আমাদের পঞ্চায়েতের সঙ্গে বসে প্ল্যান তৈরি করতে হবে। তখন পঞ্চায়েত সমিতি বলবে অমুকটা কর, আমি বলব, টিউবওয়েল কর। সুতরাং এইসব নিয়ে পরিকল্পনা হবে না। যদিও বা কোনওভাবে পরিকল্পনা হয়, সেই পরিকল্পনা অনুমোদনের জন্য ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির কাছে পাঠাতে হবে এবং তাদের অনুমোদন সাপেক্ষে তখন কাজ হবে। আমি এই প্রসঙ্গে বলতে চাই, আমাদের তো এস.ডি.ও. সাহেবরা বসে আছেন, তাদের বিরাট ইনফ্রাস্ট্রাকচার আছে, পরিকাঠামো আছে, তাদের কোন কাজ নেই। ট্রেজারি বিলে সিগনেচার করা আর ল-অ্যান্ড অর্ডার মেইনটেন্ট করা ছাড়া এস.ডি.ও. সাহেবের কোনও কাজ নেই। তাই বলছি, এম.এল.এ. ফান্ডের টাকা খরচ করার জন্য মহকুমাভিত্তিক এস.ডি.ও. সাহেবকে ক্ষমতা দেওয়া হোক। যে রকম এম.পি.-রা তাদের পরিকল্পনার কথা ডি.এম.-কে জানিয়ে দেয় এবং ডি.এম. তাদের এজেন্সির মাধ্যমে কাজ করে এবং সেই কাজের অগ্রগতির দেখা-শুনা যেমন এম.পি. সাহেবরা দেখেন এবং ডি.এম. সাহেবরা দেখেন, ঠিক অনুরূপ ভাবে, এম.এল.এ.-রা তাদের নিজ নিজ কেন্দ্রে এস.ডি.ও. দপ্তরে গিয়ে তাদের পরিকল্পনা জমা দেবে এবং সেই পরিকল্পনার ভিত্তিতে এম.এল.এ. ফান্ডের টাকায় কাজ হবে—আমি এই প্রতিশ্রুতি আমাদের মাননীয় অর্থমন্ত্রীর কাছ থেকে পেতে চাই।

এই প্রতিশ্রুতি আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছ থেকে চাই। স্যার, এখানে আমরা কৃষির ক্ষেত্রে অনেক অগ্রগতি ঘটিয়েছি। পরিসংখ্যান থেকে দেখা যাচ্ছে ১৯৯৮/৯৯

সালে আমাদের পশ্চিমবঙ্গে যেখানে খাদ্য শস্যের উৎপাদন ছিল ১৪৩.৭ লক্ষ টন, ১৯৯৯-২০০০ সালে সেটা হবে ১৫৪.২ লক্ষ টন। উৎপাদন বাড়ছে কিন্তু এই উৎপাদনকে কি আমরা ধরে রাখতে পারব? সারের দাম বাড়ছে, ডিজেলের দাম বাড়ছে, সেদিন এখানে কেরোসিন নিয়ে আলোচনা হল, তার দাম বেড়েছে। কেরোসিন আজকে কেবল আর আলো জ্বালাতেই বা রান্না করতেই লাগে না, আমরা গ্রামের এম.এল.এ.-রা জানি আজকাল অনেক মেশিন বার হয়েছে যেগুলিতে ডিজেলের পরিবর্তে কোরোসিন ব্যবহার করে সেচের কাজ করা যায়া এবং তা করা হচ্ছে। কেন্দ্রীয় সরকারের নীতির ফলে সেই কেরোসিনের দাম দু গুণ করা হয়েছে। এই অবস্থায় দাঁড়িয়ে কৃষির উৎপাদন এবং উন্নয়নকে যদি ধরে রাখতে হয় তাহলে এরজন্য কিছু নির্দিষ্ট পরিকল্পনা করতে হবে। সেই পরিকল্পনার কথা গতবার বাজেটে অর্থমন্ত্রী মহাশয় বলেছিলেন। তিনি বলেছিলেন যে প্রতিটি পঞ্চায়েতে একটি করে কো-অপারেটিভ হবে এবং তাদের এক লক্ষ করে টাকা দেওয়া হবে এবং সেই কো-অপারেটিভের মাধ্যমে ছোট জোতের মালিকরা ট্রাক্টর, স্প্রে মেশিন, সোয়িং মেশিন ইত্যাদি ব্যবহার করতে পারবেন, কো-অপারেটিভের মাধ্যমে তাদের সেগুলি যোগান দেওয়া হবে। এবারের বাজেটে তার কিন্তু কোনও উল্লেখ দেখতে পাচ্ছি না। এটাও বলা হয়নি যে গত আর্থিক বছরে এই যে পরিকল্পনাটি নেওয়া হয়েছিল তা কতদূর এগিয়েছে। স্যার, আমরা জানতে পেরেছি যে আমাদের সরকার জলকর বৃদ্ধি করার পরিকল্পনা নিয়েছেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতায় বলেছেন যে আলাপ আলোচনার মাধ্যমে এই জল-কর বৃদ্ধি করার প্রয়োজন আছে। আমি নীতিগত ভাবে মনে করি এই জল-কর বৃদ্ধি করার প্রয়োজন আছে। ১৯৮৪ সালে যে জল-কর পশ্চিমবঙ্গে নির্ধারণ করা হয়েছে সেই ১৯৮৪ সাল থেকে দু হাজার সাল—এই কয়েক বছরে জল-কর পুনরায় নির্ধারণ করা হয়নি। কিন্তু ইতি মধ্যে অনেক জিনিসের দাম বেড়েছে। তবে আমার আবেদন, কেন্দ্রীয় সরকার যেভাবে সারের দাম, ডিজেলের দাম বাড়িয়েছেন, কৃষির উপর থেকে ভর্তুকি তুলে নিচ্ছেন, কৃষি যন্ত্রপাতির দাম বাড়িয়ে কৃষকদের উপর যেভাবে বিরাট আঘাত হেনেছেন সেই পরিস্থিতির কথাটা মাথায় রেখেই এই জল-কর বৃদ্ধি ব্যাপারটা বিচার বিশ্লেষণ করতে হবে। তাই আমার আবেদন, কৃষির জন্য যে জল ব্যবহার করা হয় তাতে যেন জল-কর বৃদ্ধি করা না হয়। স্যার, আমরা এখানে দেখি, যখন প্রচুর আলু উৎপাদন হয় তখন আলুর দাম পড়ে যায়, আবার যখন প্রচুর পাট উৎপাদন হয় তখন পাটের দাম পড়ে যায়। চাষীরা যাতে তাদের উৎপাদিত শস্য ক্ষতিগ্রস্ত মূল্যে বিক্রি করতে বাধ্য না হয় তার জন্য আমি মনে করি একটা কর্পোরেশন করা দরকার। আমরা অনেক কর্পোরেশন করেছি, এই রকম আর একটি কর্পোরেশন এরজন্য করা দরকার। স্যার, বন্ধ কলকারখানার শ্রমিকদের বাঁচানোর জন্য আমরা সেই শ্রমিকদের মাসিক ৫শো টাকা করে ভাতা দেওয়ার ব্যবস্থা

করেছি। অনুরূপভাবে ৪০ লক্ষ কৃষকদের স্বার্থে একটি কর্পোরেশন করা দরকার যাদের দায়িত্ব থাকবে ন্যায্যমূল্যে কৃষকদের কাছ থেকে তাদের উৎপাদিত জিনিস কেনার। যে কর্পোরেশনের দায়িত্ব থাকবে আলুর দাম যখন পড়ে যাবে তখন চাষীদের কাছ থেকে আলু কেনা এবং তার মাধ্যমে কি ভাবে ফুড ইন্ডাস্ট্রি গড়ে উঠতে পারে তার ব্যবস্থা করা। আজকে আলু চাষীদের জন্য এই কর্পোরেশন হবে না কেন? আজকে পশ্চিমবাংলায় কেন কো-অপারেটিভ ব্যাঙ্কের সঙ্গে কথা বলে এই রকম একটা আলাদা ব্যবস্থা হবে না? আজকে ছোট জাতের মালিক, বর্গাদারদের কার্ড ইস্যু করা হবে না কেন যে কার্ড দেখিয়ে তারা ব্যাঙ্ক থেকে লোন নিতে পারে? তাদের লোন পাবার জন্য জটিল পরিস্থিতির মধ্যে যেতে হয় এবং তার ফলে সে সময় মতো লোন পায় না। এই কথা বলে এই বাজেটকে পুনরায় সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী কিরিটি বাগদি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে ২০০০-২০০১ সালের বাজেট এখানে পেশ করেছেন, আমি সেই বাজেটকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আজকে এই যে বাজেট পেশ করা হয়েছে, এটা সর্বাঙ্গীন সুন্দর একটা বাজেট। আজকে বিরোধী পক্ষের বন্ধুরা এই বাজেটের সমালোচনা করলেন। তাদের বক্তব্য হচ্ছে এই বাজেটে কোনও উন্নয়নমূলক পরিকল্পনা গ্রহণ করা হয়নি, এই বাজেটে কোনও উন্নয়ন তারা দেখতে পাচ্ছেন না, সেটাই তারা বোঝাবার চেষ্টা করেছেন। এই বাজেটে সত্যিকারের উন্নয়নের কথা বলা হয়েছে সেটাকে তারা উন্নয়ন বলে মনে করেন না এবং সেজন্য তারা বিরোধিতা করেছেন। আজকে ক্ষেত মজুরদের জন্য প্রভিডেন্ট ফান্ড চালু করা হয়েছে, এটা খুবই ভাল জিনিস হয়েছে। পশ্চিমবাংলায় ভূমি সংস্কার করার ফলে গোটা পশ্চিমবাংলায় একটা অর্থনৈতিক সচল অবস্থা দেখা দিয়েছে। আজকে ভূমি সংস্কার করার ফলে ১৯৯২ সালের তথ্য অনুযায়ী দেখা যাবে যে ক্ষুদ্র প্রান্তিক কৃষক, তাদের ৮৫ শতাংশ লোকের হাতে জমি ছিল ৩৪ শতাংশ, এখন সেটা বেড়ে হয়েছে ৭০.৭ শতাংশ। আজকে ভূমি সংস্কারের ফলে গোটা পশ্চিমবঙ্গের অর্থনৈতিক অবস্থাকে একটা সচল অবস্থায় নিয়ে যাওয়া হয়েছে। শুধু তাই নয়, ১৯৯৯-২০০০ সালের সর্বশেষ তথ্য অনুযায়ী ১৩.৬৫ লক্ষ একর খাস জমি যেটা সরকারের হাতে ছিল, তার বেশির ভাগটাই ক্ষেত মজুর, কৃষকদের পাট্টা দেওয়া হয়েছে এবং এই পাট্টাদারদের মধ্যে মহিলা যারা অংশ গ্রহণ করেছেন, তার সংখ্যা হচ্ছে ৪৬ হাজার। আজকে রাজ্যে নথিভুক্ত বর্গাদারের সংখ্যা ১৪.৯৬ লক্ষ। এই যে সরকারে ন্যস্ত জমিতে বর্গাদারদের নথিভুক্ত করা, এটা একটা রেকর্ড। ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে এটা হয়েছে কিনা সন্দেহ আছে। বাজেটে বার্ধক্য ভাতা যা ছিল সেটা আরও বাড়িয়ে ৪০০ টাকা করা

*হয়েছে। এর ফলে রাজ্যের অনেক বৃদ্ধ অসুস্থ মানুষের খাওয়া-পড়ার সংস্থান হয়েছে। তার জন্য মাননীয় মন্ত্রীর এই প্রচেষ্টাকে অভিনন্দন জানাই। তবে আমি একটি কথা বলব যে, এই ভাতার টাকাটা ৬ মাস থেকে ১ বছর পর্যন্ত আটকে থাকে। তারপর হয়ত* এক-দুই মাস দেওয়া হয়, তারপর আবার আটকে যায়। এরকম না করে যাতে ঐসব অসহায় মানুষগুলি মাসে মাসে টাকাটা পায় তারজন্য মন্ত্রী মহাশয়কে ব্যবস্থা নিতে অনুরোধ করব। আজকে ক্ষেত মজুরদের জন্য প্রভিডেন্ট ফান্ড চালু করা হয়েছে। এটা সত্যি অভিনন্দনযোগ্য। শ্রমিকরা ১০ টাকা দিলে সরকার ১০ টাকা দেবেন। কিন্তু এই কাজটা যদি এখনই পঞ্চায়েত গ্রহণ না করে তাহলে কিন্তু কাজটা অনেক পিছিয়ে যাবে। তার জন্য আমি মনে করি, প্রভিডেন্ট ফান্ডের ব্যাপারে ঐসব অসংগঠিত শ্রমিকদের তথ্য সংগ্রহ করে তাদের একটা লিস্ট টাঙ্গিয়ে দেবার ব্যবস্থা হোক পঞ্চায়েত অফিসগুলোতে। কারণ যাতে তারা এক্ষেত্রে টাকা জমা দেয় তারজন্য তাদের উৎসাহিত করা দরকার। আজকে যে পাঁচটি জেলা নিয়ে উন্নয়ন পর্যদ গঠন করা হয়েছে সেটা ভাল সিদ্ধান্ত, কারণ বীরভূম, বাঁকুড়া, পুরুলিয়ার মতো খরা প্রবণ জেলায় পানীয় জলের ব্যবস্থা, সেচের জলের ব্যবস্থা করা দরকার। ঐ উন্নয়ন পর্যদের মাধ্যমে যাতে আকাশের দিকে তাকিয়ে থাকা জেলাগুলির আর্থিক উন্নতি ঘটে তার জন্য অনুরোধ জানিয়ে বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে কথা বলছিলাম সেটা হল গ্রাম বাংলায় অগ্রগতির চিত্রের কথা। দারিদ্র সীমার নিচে বসবাসকারী মানুষের সংখ্যা উল্লেখ করা হয়েছে। আপনি যে অগ্রগতির কথা বলেছেন সেটা ঠিক মিলছে না। ন্যাশনাল কাউন্সিল অফ অ্যাপ্লায়েড ইকনমিক রিসার্চের যে ডাটা তাতে বলছে গ্রামের মানুষের গড় পড়তা মাথা পিছু আয় পশ্চিমবাংলায় ভারতবর্ষের থেকে কম। পশ্চিমবাংলায় যেখানে ৩১৫১ টাকা সেখানে ভারতবর্ষের মানুষের গড় পড়তা আয় হচ্ছে ৪৪৮৫ টাকা। পরিবার পিছু ভারতবর্ষের গড় পড়তা আয় হচ্ছে ২৫৬৫৩ টাকা সেখানে পশ্চিমবাংলার হচ্ছে ১৮১১৩ টাকা। ফলে এই হচ্ছে চিত্র। দারিদ্র সীমার নিচে বসবাসকারী মানুষের সংখ্যা সারা ভারতবর্ষে হচ্ছে ৩৯ পারসেন্ট সেখানে পশ্চিমবাংলায় সেই সংখ্যা হচ্ছে ৫১ পারসেন্ট। এই হচ্ছে আসল চিত্র। এ ছাড়া আমরা জানি যে গ্রামবাংলায় ৯৩ শতাংশ নিম্ন মধ্যবিত্ত এবং প্রান্তিক চাষী এবং কৃষকদের অবস্থা ভয়াবহ, এক দিকে তারা তেল সার বীজ চাষের উপকরণ পাচ্ছে না অপর দিকে তাদের ফসলের ন্যায্য দাম পাচ্ছে না যেহেতু ন্যায্য দাম পাওয়ার ক্ষেত্রে সরকারি কোনও ব্যবস্থা নেই। ফলে কৃষকদের উৎপন্ন ফসল কম দামে ডিস্ট্রেস সেলে তাদের বিক্রি করে দিতে বাধ্য হচ্ছে, চাষের দাম উঠছে না। তাদের চাষ করার খরচ উঠছে না। অপর দিকে আলু, হিমঘরের মালিকরা

আলুর বন্ড নিয়ে নয়ছয় করছে, চাষীরা দাম পাচ্ছে না। এই ব্যাপারে সরকারের কোনও নজর নেই। ফলে যে সমস্ত চাষী ঋণ নিয়ে জমি চাষ করেছিল ঋণ শোধ করতে জমি হারা হচ্ছে। ১৯৮১ সালে সেন্সাস রিপোর্ট অনুযায়ী জমিহীন ভূমিহীন ক্ষেত মজুরের সংখ্যা ছিল ৩৮,৯১,৫৩১ জন সেখানে ১৯৯১ সালের সেন্সাস রিপোর্ট অনুযায়ী ভূমিহীন ক্ষেত মজুরের সংখ্যা দাঁড়িয়েছে ৫০,৫৫,৪২৭ জন এবং বর্তমানে ভূমিহীন ক্ষেত মজুরের সংখ্যা ৭০ লক্ষে এসে দাঁড়িয়েছে। ফলে এই হচ্ছে অবস্থা। শুধু তাই নয় ক্ষেত মজুরদের মজুরি কত? অর্থনীতিবিদ প্রফেসার জেকব, তাঁর যে রিপোর্ট, রিপোর্ট অন ওয়েজ অ্যান্ড স্যালারি আর্নিং অফ ক্যাজুয়াল ওয়ার্কাস, তাতে বলছে ১৯৭৭-৭৮ সালকে ভিত্তি বৎসর ধরে আসামে হচ্ছে ৬.৬০ টাকা, মজুরি কেরলে ১০.৬০ টাকা মজুরি, হরিয়ানায় ৮.২০ টাকা মজুরি সেখানে পশ্চিমবাংলায় মজুরি হচ্ছে ৬.৪০ টাকা। এই হচ্ছে অবস্থা। আপনারা এই অগ্রগতির কথা বলছেন সেখানে কিন্তু প্রকৃত চিত্র হচ্ছে গ্রাম বাংলায় আজকে এই রকম। আজকে আপনি ভাষণে বড় করে বলেছেন বেকারদের কর্ম সংস্থান বাজেট, বাংলার কর্ম সংস্থান বাজেট এই রকম অনেক কথা বলেছেন। আজকে আপনাদের এই যে শিল্পোন্নয়ন, এই শিল্পোন্নয়নে যতটা শিল্পোন্নয়ন হচ্ছে তাতে কর্ম সংস্থান কতটা হচ্ছে? হলদিয়া পেট্রো কেমিক্যাল নিয়ে এত কথা বলেছেন, ৫০ হাজার হবে আবার ডাউন স্ট্রিমে আরও ২০ হাজার হবে ইত্যাদি। কার্যতঃ হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেক্সে ১৩০০ লোকের কর্ম সংস্থান হয়েছে। আপনার গ্রাম বাংলায় পঞ্চায়েত দপ্তরের রিপোর্ট থেকে দেখতে পাচ্ছি সেখানে তালিকাভুক্ত দিন মজুরের সংখ্যার শতকরা ১ ভাগও কাজ পাচ্ছে না। রিপোর্ট অনুযায়ী তালিকাভুক্ত কর্মপ্রার্থীর সংখ্যা হচ্ছে ১৯৯৭-৯৮ সালে ৩৭ লক্ষ ৯১ হাজার, সেখানে দিন মজুর দৈনন্দিন গড় পড়তা কাজ পেয়েছে ৩৪,৩৯৪ জন, অর্থাৎ ১ পারসেন্টও নয়। কর্ম সংস্থানের জন্য কেন্দ্রীয় যে কর্মসূচিগুলি আছে সেখানে যে টাকা বরাদ্দ হচ্ছে সেই ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা কম খরচ করতে পারছে। জওহর রোজগার যোজনার টাকা বছরের পর বছর ক্রমাগত কমে যাচ্ছে। ১৯৯০৯১ সালে কেন্দ্রীয় রিপোর্ট অনুযায়ী পশ্চিমবাংলায় জওহর রোজগার যোজনায় খরচ হয়েছিল ১৭০ কোটি ২০ লক্ষ টাকা সেখানে ১৯৯৭-৯৮ সালে সেটা কমে হল ৮৬ কোটি ৬০ লক্ষ টাকা। ১৯৯৫-৯৬ সাল থেকে ১৯৯৮-৯৯ সাল পর্যন্ত এই কয়েক বছরে ১০৩ কোটি ৬ লক্ষ ১২ হাজার টাকা সরকার খরচ করতে পারেনি।

সেদিন আমার একটা কোয়েশ্চেনের উত্তরে পঞ্চায়েত ও গ্রামীণ উন্নয়ন দপ্তরের মন্ত্রী বলেছিলেন ১৯৯৮-৯৯ সালে একই অবস্থা। সরকার খরচ করতে পারছে না। বেকারদের কর্ম সংস্থানের কথায় আপনি বলেছেন, ৫৬ লক্ষ রেজিস্টার্ড বেকার। আপনি বলেছেন যে, বেকারদের সংখ্যা কমে যাচ্ছে। আসলে তারা উৎসাহ হারাচ্ছে। আপনি বিকল্প অর্থনীতির কথা, স্বনির্ভরতার কথা বলেছেন। অথচ বিদেশি পুঁজির ওপরে কিভাবে

নির্ভরশীল, আমারই একটি প্রশ্নের উত্তরে ২৩/১২/১৯৯৮ তারিখে আপনি বলেছিলেন যে, ১২টি প্রকল্পে ৪ হাজার ৭৩০ কোটি ৯০ লক্ষ টাকা খাটছে। আপনার বাজেটের ১৫ পারসেন্ট হচ্ছে বিদেশি লগ্নির ওপরে, আই.এম.এফ. থেকে লোন নিয়ে। সেখানে যে সার্বভৌমত্ব নষ্ট হচ্ছে, এক্ষেত্রে তাই পরিণতি সেই দিকে চলেছে। আপনি আস্তে আস্তে বে-সরকারিকরণের দিকে চলে যাচ্ছেন। শিক্ষা ক্ষেত্রে বে-সরকারিকরণ, সমস্ত ক্ষেত্রে বে-সরকারিকরণ, ইনফ্রাস্ট্রাকচারে বে-সরকারিকরণ। শিক্ষাক্ষেত্রে যে ব্যয়ভার, সরকার আস্তে আস্তে শিক্ষা প্রতিষ্ঠানগুলোতে বরাদ্দ কমিয়ে দিচ্ছে। ১১টি ইঞ্জিনিয়ারিং কলেজ যা আছে, সেখানে ভর্তি হতে গেলে ৭৫ হাজার টাকা লাগে এবং মাসে চার হাজার টাকা করে মাইনে বাবদ লাগে। আজকে কারিগরি বিদ্যালয়ে, আইন বিশ্ববিদ্যালয়ে সেখানে এর ফলে বিত্তবানরাই পড়াশোনা করতে পারবে। আপনি মণিষ গুপ্তকে চেয়ারম্যান করে টাস্ক ফোর্স করেছেন। সেই টাস্ক ফোর্স রাস্তাঘাট, ইনফ্রাস্ট্রাকচার সমস্ত কিছু বে-সরকারিকরণের হাতে তুলে দিতে চাইছে। সেই একই পথে, উদারনীতি, বিশ্বায়ন এর দিকে আপনি চলেছেন। ফলে আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বাজেট বক্তব্যের বিরোধিতা করে কয়েকটি কথা এখানে উত্থাপন করছি। আমি মাননীয় অসীম দাশগুপ্ত এর কাছে বলি, আপনি প্রথমেই বলার চেষ্টা করেছেন, ভারতবর্ষ একটা পথ ধরে হাঁটবে, একটা অর্থনীতির পথ ধরে হাঁটবে, ভারতবর্ষ চেষ্টা করবে বিশ্বায়নের মাধ্যমে আমাদের অর্থনীতিকে, শিল্প-বাণিজ্য, বিজ্ঞান, প্রযুক্তি কারিগরিকে তুলে ধরতে এবং এসবকে তুলে ধরে যখন আঘাত করার চেষ্টা করছে, সেই আঘাতের পরিপ্রেক্ষিতে আপনি কোন পথে যাবেন? আঘাতে জর্জরিত হবেন, না সেই আঘাত থেকে আপনি পশ্চিমবাংলাকে মুক্ত করবেন? আমাদের মনে হয়েছে, আমাদর অর্থমন্ত্রী তাঁর সেই দ্বিচারিতা থেকে পশ্চিমবাংলাকে মুক্ত করতে পারেননি। তার জন্য একটি স্লোগান দিয়েছেন—'বিকল্প অর্থনীতি'। দিল্লিতে গিয়ে দিল্লির টাকা আনব, দিল্লিতে গিয়ে বিশ্ব অর্থ ভান্ডারের টাকা সরাসরি আনব, রাজ্য সরকারের মাধ্যমে সেই টাকা নেব, সর্বক্ষেত্রে ভারতবর্ষের যে অর্থনীতি তার থেকে সাহায্য নেব, সহযোগিতা নেব, অংশ নেব, আমাদের যে ভাগ তা নেব, কিন্তু ব্যবহারের ক্ষেত্রে সম্পূর্ণ উল্টো করব, তার জন্য কি দাঁড়িয়েছে এখানকার অবস্থাটা? শিক্ষাক্ষেত্রে আমরা ভারতবর্ষের মধ্যে এগারোটি রাজ্য থেকে পিছিয়ে পড়েছি। বেকার আছে, আজকে একথা আর কেউ বলে না যে ভারতবর্ষে বেকার নেই। অর্থমন্ত্রী বারবার বলছেন, এবারেও বলেছেন যে, আমরা ৮ লক্ষ মানুষকে চাকুরি দেব। এই বাজেট চাকুরি সৃষ্টি করবে। এই সরকার ২৪ বছরে পদার্পন করতে চলেছে, সেই সাথে সাথে পশ্চিমবাংলায় যে বেকার আছে তার সাথে আরও দু লক্ষ বেকার যুক্ত হবে। বছরে দু লক্ষ করে বেকার যুক্ত করেছেন।

[4-30 — 4-40 p.m.]

তাহলে দাঁড়াচ্ছে ৫৭ লক্ষের কাছাকাছি এবং ২০০১ সালে পশ্চিমবঙ্গের বেকার এসে দাঁড়াবে প্রায় প্রায় ৬০ লক্ষের কাছে। ৮ লক্ষ বেকারের চাকরি হবে এই বাজেটে তিনি বলেছেন। তাতে নিশ্চয় প্রশ্ন আসে যে আপনার ডিপার্টমেন্ট যে বাজেট বক্তৃতা তৈরি করেছেন তাতে গত বাজেটে পরিকল্পনা খাতে ৩,৪০৯ কোটি টাকা খরচ করবেন বলে বলেছিলেন। পরিকল্পনা খাতে খরচ করার অর্থ হচ্ছে স্কুল-কলেজ তৈরি করা, হাসপাতাল তৈরি করা। পরিকল্পনা খাতে ব্যয়ের অর্থ দেশের অর্থনীতিকে আরও নিয়ন্ত্রণ করে চাঙ্গা করা এবং সুপ্রতিষ্ঠিত করা। সেই সুপ্রতিষ্ঠিত করে দেশের মানুষকে ভাল জায়গায় নিয়ে যাওয়া এবং সঠিক পথে এগিয়ে নিয়ে যাওয়া। তাহলে এই যে ৩ হাজার ৪০৯ কোটি টাকার কথা তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন তাতে তিনি বলেছেন তার মধ্যে ১ হাজার কোটি টাকা ব্যয় করেছেন। ১ হাজার কোটি টাকা যদি তিনি ব্যয় করেন তাহলে কোথায় ব্যয় করেছেন? পশ্চিমবঙ্গে ২০৮টির মতো কারখানা বন্ধ হয়ে যাবে, তাতে ৩ লক্ষ শ্রমিক বেকার হয়ে যাবে। এই কারখানাগুলো খোলার জন্যে যদি একশো কোটি টাকা করে দেন তাহলে এই কারখানাগুলো চালানো যাবে এবং এই রাজ্যের সহযোগিতা তারা পাবে। আমি এই প্রসঙ্গে অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই যে, কটা কারখানা অ্যাপ্লিকেশন দিয়েছে এবং কটা কারখানাকে আপনি একশো কোটি টাকার থেকে টাকা দিয়েছেন। বন্ধ কারখানা খোলার জন্যে একটা কারখানাকেও কি টাকা দিয়েছেন? আরও আশ্চর্যের কথা যে, আপনার যে ডাইরেক্টরেট, যেখানে টাকা সৃষ্টি করে, সেখানে রিভাইভালের জন্য কারখানা খোলার ক্ষেত্রে এই দপ্তর কোনও চিন্তা ভাবনা করেছে কি যা কিছু এই দপ্তরের মাধ্যমে খরচ হয়ে থাকে। আজ পর্যন্ত এই সরকারের ডাইরেক্টরেট তারা ক্রিয়েটই করতে পারেননি। তার পরিণামে কি হচ্ছে—পশ্চিমবঙ্গে সবচেয়ে বেশি পিছিয়ে আছে এবং স্কুল, কলেজ, রাস্তা ঘাট প্রভৃতির খুব খারাপ অবস্থা। যার ফলে শিক্ষা প্রতিষ্ঠানের ক্ষেত্রে বে-সরকারি ক্ষেত্রে রমরমা বাজার চলছে। সুতরাং পশ্চিমবঙ্গ আজকে সব দিক থেকে পিছিয়ে পড়েছে। এই পিছিয়ে পড়ার কারণ হচ্ছে দ্বি-চারিতা। বিকল্প অর্থনীতি খুঁজে বেড়াচ্ছেন, প্রতি বছরই খুঁজে বেড়াচ্ছেন। কর্ণাটক ভারতবর্ষের একটি অগ্রণী রাজ্য হিসাবে সৃষ্টি হতে চলেছে। আপনারা যখন বিকল্প অর্থনীতি খুঁজে বেরাচ্ছেন তখন কর্ণাটকে লগ্নি সবচেয়ে বেশি হয়ে যাচ্ছে। যার ফলে আজকে ওই রাজ্যে শিল্পের ক্ষেত্রে বলুন, শিক্ষার ক্ষেত্রে বলুন, রাস্তা-ঘাটের ক্ষেত্রে বলুন সর্বক্ষেত্রে ব্যাপক উন্নতি হয়েছে। আজকে সেখানে নতুন নতুন ইঞ্জিনিয়ারিং কলেজ তৈরি হচ্ছে। মহারাষ্ট্রও এগিয়ে চলেছে, চেন্নাই এগিয়ে চলেছে। আজকে তারা নতুন নতুন জিনিস ক্রিয়েট করছে আর আপনারা বিকল্প অর্থনীতি খুঁজে বেরাচ্ছেন। মাননীয় পদ্মনিধি ধর বসে আছেন, আপনারই পাশের রাষ্ট্র গান্ধীনগরে আমি এবং সুব্রত বাবু ঘুরে এলাম।

ইট টেক টেন ইয়ারস টাইম অ্যান্ড দে হ্যাভ ক্রিয়েটেড এ নিউ আমেদাবাদ। আপনারা ২৩ বছরের রাজত্বে সাধারণ মানুষের অভাব-অভিযোগ দূর করতে পারেননি। সব দিক থেকে ব্যর্থ। পশ্চিমবঙ্গের কারখানা বন্ধ হচ্ছে। কলকাতার যে ট্রেড ইউনিয়ন আন্দোলন সেই আন্দোলন ভারতবর্ষকে পথ দেখিয়েছে। আজকে সেই ট্রেড ইউনিয়নের মুখ থুবড়ে পড়েছে। পশ্চিমবঙ্গে সবচেয়ে রাস্তা-ঘাটের খারাপ অবস্থা, সমস্ত দিক থেকে আজকে এই রাজ্য পিছিয়ে পড়ছে। তারপরে আপনি যে বাজেট পেশ করেছেন তাতে বলেছেন যে, পঞ্চায়েতকে জেলাগুলোতে পি.ডব্লুউ.ডি.-র সঙ্গে যুক্ত করা হবে। আপনি পঞ্চায়েতকে পি.ডব্লুউ.ডি.-র সঙ্গে যুক্ত করবেন নাকি পৌরসভার সঙ্গে যুক্ত করবেন নাকি অর্থ দপ্তরের সঙ্গে যুক্ত করবেন তা আমাদের দেখা দরকার নেই। কিন্তু আমরা দেখছি যে, কলকাতা এবং কলকাতার থেকে ৫০ কি.মি. দূরে কল্যাণীতেও আপনারা রাস্তাঘাট তৈরি করতে পারেননি।

এখান থেকে বোম্বে রোডে নূতন রাস্তা তৈরি করতে পেরেছেন, পারেননি। বজবজে নূতন রোড তৈরি করতে পেরেছেন? ইনফ্রাস্ট্রাকচার ক্রিয়েট করতে পেরেছেন, পারেননি। আপনারা বলছেন, ১১টি নূতন ইঞ্জিনিয়ারিং কলেজ তৈরি করেছেন, আপনারা কি একবার তাকিয়ে দেখবেন মহারাষ্ট্রের দিকে, সেখানে ২৫টি নূতন ইঞ্জিনিয়ারিং কলেজ তৈরি হয়েছে। কতকগুলি ফ্যাকলটি করেছে। কর্ণাটকে কতকগুলি ইঞ্জিনিয়ারিং কলেজ করেছে, মেডিক্যাল কলেজ করেছে, গুজরাটে কতকগুলি মেডিক্যাল কলেজ, ইঞ্জিনিয়ারিং কলেজ করেছে, নূতন ফ্যাকালটি সৃষ্টি করেছে। আজকে দেখুন হায়দারাবাদে অন্ধ্রের দিকে, যে রাজ্য পশ্চিমবাংলা থেকে শিক্ষায় পিছিয়ে ছিল, শিল্প ক্ষেত্রে পিছিয়ে ছিল, রাস্তাঘাটে সর্বত্র পিছিয়ে ছিল, আজকে সেই অন্ধ্রপ্রদেশ পশ্চিমবাংলাকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাচ্ছে। কোথায় যাচ্ছে অন্ধ্রপ্রদেশ! আজকে একজন মুখ্যমন্ত্রী রাজ্যের প্রতিটি জেলায় কালেক্টারের সাথে [illegible], জেলার এস.ডি.ও., পঞ্চায়েতের প্রধান এবং যিনি সভাধিপতি আছে, তার সঙ্গে বসে এক জায়গায় কনফারেন্স করে সিদ্ধান্ত নিচ্ছেন। পদ্মনিধি বাবু ভাবতে পারেন, আপনার এলাকায় রাস্তা কেন হয়নি, হাসপাতালে কেন ঔষধ নেই, কি কারণে সেখানে বিক্ষোভ হয়েছে, আপনার এলাকায় কলেজ বন্ধ কেন? একজন মুখ্যমন্ত্রী আমাদের দলের নয়, তিনি নিজে সব কিছু দেখছেন। বিজ্ঞান ও প্রযুক্তির দিক থেকে যে বাংলার ক্যালকাটা ইউনির্ভাসিটি, ক্যালকাটা ইন্সটিটিউট অফ ম্যানেজমেন্ট থেকে ছেলে বেরুলে ১০ হাজারের মধ্যে স্থান হয় কিন্তু আজকে আমেদাবাদ থেকে ছেলে বেরুলে আমেরিকায় তারা চলে যায় মহারাষ্ট্র থেকে ছেলে বেরুলে বাইরে চলে যায়, আজকে সেই পশ্চিমবাংলাকে আপনারা কোথায় নিয়ে গিয়েছেন? তাই আমি বলতে চাই, বিকল্প অর্থনীতির খোঁজে তিনি পশ্চিমবাংলাকে শেষ করেছেন। এবারে আমি ফিরে আসি অন্য বিষয়ে। তিনি আবার বলেছেন, যদি কেউ বন্ধ কলকারখানা খুলতে চায় তাহলে আরও ১০০

কোটি টাকা দেবেন, কেউ যদি আবার নূতন শিল্প খুলতে চায় তাহলে ১০০ কোটি টাকা দেবেন। আপনি এতবড় ধাপ্পা দিয়েছেন। গতবার আপনি কতজনকে এই ১০০ কোটি টাকা দিয়েছেন? তাই আমি অর্থমন্ত্রীর এই বাজেট ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 p.m.]

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রীর আনা যে বাজেট তিনি পেশ করেছেন তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শুরু করছি। স্যার, উনি তো প্রতিবার বাজেট বক্তৃতার প্রারম্ভে কখন বিশ্বব্যাঙ্ক, কখন উদার অর্থনীতি নিয়ে বলেন এবং যার ফলে ভারতবর্ষের শিল্প মার খাচ্ছে, বেকার বৃদ্ধি হচ্ছে। কখন বলছেন এর ফলে ভারতবর্ষের স্বাধীনতা ক্ষুন্ন হতে পারে। তারপরে শুরু করে দেন, পশ্চিমবাংলা যেন ভারতবর্ষের বাইরে, উদার অর্থনীতি আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে ঋণ নিয়ে ভারতবর্ষের খ্যাতি হচ্ছে, কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে যেন তাও হচ্ছে না। এর পরে শুরু হয়ে যাবে আন্দোলন করে কিভাবে পশ্চিমবাংলায় দ্রুত শিল্পায়ন করছেন। আমরা গত বছরেও দেখেছি, ভূমি সংস্কারের মাধ্যমে গ্রামে অর্থনীতির উন্নয়ন ঘটিয়েছেন, গ্রামের মানুষের রোজগার বেড়ে গিয়েছে, এবং রোজগার বাড়ার সঙ্গে সঙ্গে তাদের ক্রয় ক্ষমতা বাড়ার সঙ্গে সঙ্গে শিল্প সম্ভার বেশি করে কিনছেন, ফলে কর্ম সংস্কৃতির জোয়ার শুরু হয়ে গেছে। মাননীয় অর্থমন্ত্রী বিশেষ করে ১৯৯৭-৯৮ সালে উনি যে বাজেট বক্তৃতা দিয়েছিলেন, সেখানে বলেছিলেন কৃষিতে উৎপাদন বৃদ্ধি হয়েছে।

আপনি বলেছেন, গ্রামাঞ্চল প্রতি বছর মানুষের মোট আয় নাকি ত্রিরিশ হাজার কোটি টাকাকে অতিক্রম করে গেছে এবং এর থেকে শিল্প পণ্যের চাহিদা সৃষ্টি হয়েছে প্রায় নয় হাজার কোটি টাকা। আবার পরের বছর ১৯৯৮ সালের বাজেট বক্তৃতায় বলেছেন, মানুষের মোট আয় পঁয়ত্রিশ হাজার কোটি টাকাকে অতিক্রম করে গেছে এবং শিল্প পণ্যের চাহিদা সৃষ্টি হয়েছে ৯,৭০০ কোটি টাকা, আট পারসেন্ট নাকি শিল্প পণ্যের চাহিদা বৃদ্ধি পেয়েছে। আপনি অঙ্ক শাস্ত্রে পন্ডিত ব্যক্তি আপনি আয়ের শতাংশ কোনও বছরে আট, কোনও বছরে দশ, কোনও বছরে বারো করে দিচ্ছেন, এইভাবে হাউসে আপনি সংখ্যা তত্ত্বের একটা জাগলারি করে চলেছেন। কিন্তু অঙ্কের হিসাব কি বলে? ত্রিশ হাজার কোটি টাকা গ্রামের মানুষের যদি আয় হয় এবং শিল্প পণ্যের চাহিদা সৃষ্টি হয় যদি নয় হাজার কোটি টাকা, প্রায় ৩০ শতাংশ তারা খরচ করছে শিল্প পণ্যের জন্য। পরের বছর ৩৫ হাজার কোটি টাকা গ্রামের মানুষের আয় হল, অর্থাৎ পাঁচ হাজার কোটি টাকা অতিরিক্ত আয় হল, সেবারে শিল্প পণ্যের চাহিদা বাড়ল মাত্র ৭০০ কোটি টাকা, অর্থাৎ ৯,৭০০ হল। কিন্তু অঙ্ক শাস্ত্রেতো তা বলে না, যদি ঐ হারে বাড়ে তাহলে

এটা ১০,৫০০ কোটি টাকা হওয়া উচিত। কিভাবে এটা ৯,৭০০ কোটি টাকা হল আমি জানি না। নয় হাজার কোটি টাকাকে সামনে রেখে আপনি প্রতি বছর কখনও আট শতাংশ, কখনও দশ শতাংশ বাড়িয়ে দিচ্ছেন, এবারে নাকি গ্রামের মানুষের শিল্প সম্ভার কেনার ক্ষমতা বৃদ্ধি হয়ে ১১ হাজার কোটি টাকাতে যাবে। উনি অঙ্ক টঙ্কর ধার না ধেরে প্রতি বছর কিছু কিছু বাড়িয়ে দিচ্ছেন। কারণ হাউসে তো জবাবদিহী করতে হয় না, সংখ্যা গরিষ্ঠের জোরে যা খুশি তাই করে যাচ্ছেন, আর ভুল ব্যাখ্যা দিচ্ছেন। উৎপাদন, ভূমি সংস্কার প্রতি বছর বেড়ে যাচ্ছে। খরা হচ্ছে, বন্যা হচ্ছে, কিন্তু আমাদের উৎপাদন কম হচ্ছে না। পনেরোটি জেলায় ভায়বহ বন্যা হল, কিন্তু খাদ্য শস্য উৎপাদন ১১ লক্ষ টন হল। এটা কি করে হল? ফলে কি হয়েছে—আরও না কি কর্ম সংস্থান বাড়বে। এরপরের ওঁনার বাজেট বিবৃতিতে দেখতে পাবেন যে, ঝিঙের উৎপাদন ১০ শতাংশ বৃদ্ধি পেয়ে ২ লক্ষ কর্ম সংস্থান হচ্ছে। লঙ্কার উৎপাদন বৃদ্ধি হওয়ার ফলে ৭ লক্ষ কর্ম সংস্থান হচ্ছে। পটলের উৎপাদন বৃদ্ধি হওয়ার ফলে ৪ লক্ষ কর্ম সংস্থান হচ্ছে। ঢেঁড়সের উৎপাদন ৯ শতাংশ বৃদ্ধির ফলে ৪ লক্ষ কর্ম সংস্থান হচ্ছে। এই ভাবে তিনি সমস্ত পশ্চিমবঙ্গের মানুষকে এবং এই হাউসকে বিভ্রান্ত করে যাচ্ছে না। একটা সংখ্যা তত্ত্বের জাগলারি দেখিয়ে তিনি মানুষকে বিভ্রান্ত করে যাচ্ছেন। স্যার, শিল্পের ব্যাপারে উনি বলেছেন—স্যার, ১৯৯১-৯৬ উনি এই হাউসে বাজেট বক্তৃতায় বলেছেন যে, ১৪০৬টি শিল্প প্রকল্প পশ্চিমবঙ্গে এসেছে। তাতে মূলধনের বিনিয়োগের পরিমাণ হচ্ছে ৪১ কোটি। ১৯৯১-৯৬ সালে ২১৪টি প্রকল্পের কাজ শুর করেছে। ১৯৯৭-৯৮ সালের বাজেট বিবৃতিতে তিনি বলেছেন। এবারের ২ হাজার সালের বাজেটে তিনি ধরে নিয়েছেন যে, তিনি বলেছেন—১৯৯১-২০০০ এর মধ্যে ২ হাজার ৩১টি শিল্প প্রকল্প অনুমোদন নিয়েছে। বিনিয়োগের পরিমাণ ৪৭ হাজার ৩৯৪ কোটি টাকা। আরও কিছু প্রকল্প হয়েছে—৩৩৮। আমরা ১৯৯৬-৯৭ সালে দেখেছি যে, ২১৪টি হয়েছে। এবারে ৩৩৮টি। তাহলে ২১৪ এবং ৩৩৮—১২৪টি ৪ বছরে করেছেন। এই ৪ বছরে মূলধন বিনিয়োগের পরিমাণ মাত্র দেড় হাজার কোটি টাকা। কিন্তু কেনার সময় উনি বলছেন না যে, এই বিনিয়োগের ফলে এই প্রকল্পগুলি চালু হওয়ার ফলে কর্ম সংস্থানের সংখ্যা কত? একবারও উনি বলছেন না। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা বিষয়ে কথা বলে আমার বক্তব্য শুরু করব। বিষয়টি হচ্ছে নজিরবিহীন ঘটনা ঘটেছে। স্যার, শিক্ষক শিক্ষিকারা ডেপুটেশন দিতে এসেছে। বিগত দিনেও অনেক ডেপুটেশন দেওয়া হয়েছে। এখানে

মাননীয় অর্থমন্ত্রীও বলেছেন যে, খোঁজ এই ব্যাপারে খোঁজ নিয়ে ব্যবস্থা করবেন। সুব্রত মুখার্জি উঠে বলতে শুরু করলেন যে হবে না। হাউস চলতে দেব না। এই রকম জিনিস আমাদের রাজনৈতিক জীবনে কখনও দেখিনি। যে চোখ রাঙানি দেওয়া হয়, এই জিনিস কখনও আমরা দেখিনি। এখানে দেখলাম এই জিনিস এখানে ঘটছে। আপনাদের বলছি এই ইঙ্গিত ভাল ইঙ্গিত নয়। এই ইঙ্গিত পরবর্তী দিনে ক্ষতি করে দিতে পারে। গণতন্ত্রের ক্ষতি করে দিতে পারে। আমাদের যে বাজেট অর্থমন্ত্রী উত্থাপন করেছেন আমি সেই বাজেটকে সমর্থন করছি। সমর্থন করছি এই জন্য যে শুধুমাত্র কয়েকটি বিষয়ের জন্য নয়, সমর্থন করছি এর দৃষ্টিভঙ্গির জন্য, এই বাজেটের মূল দর্শনের দিকে লক্ষ্য রেখে। গত বছরের বাজেট ছিল বিকল্প অর্থনীতির বাজেট। সারা ভারতবর্ষের সামনে দাঁড়িয়ে একটা বিকল্প অর্থনীতি কিভাবে আসছে যখন ভারতীয় অর্থনীতির বনিয়াদ দৃঢ় ভিত্তির উপর দাঁড়িয়ে থাকবে না, সেইরকম সময়ে আমাদের পশ্চিমবাংলার এই বাজেট। আজকে বাজেটের উপর এই বক্তব্য সেই বিকল্প অর্থনীতিকে কেন্দ্র করে আগামী দিনে পশ্চিমবাংলা—সারা ভারতবর্ষ যখন অসহায়, বিপন্ন অর্থনীতির সামনে দাঁড়িয়ে, তখন সেই রূপরেখার সামনে দাঁড়িয়ে আমাদের পশ্চিমবাংলার বাজেট একটা ডাইমেনশন ওপেন করে দিয়েছে। আমাদের এই বাজেট বাংলার কর্ম সংস্থানের বাজেট। কর্ম সংস্থান নিয়ে অনেকে টিটকিরি করেছেন। ব্যঙ্গ করেছেন, বলেছেন কি করে সম্ভব? আমরা জানি হিসাবটা কি? এটা মনে রাখতে হবে যে আপনারা বলেছিলেন, যারা পার্লামেন্টের মধ্যে ছিলেন, এক সময়ে পার্লামেন্টের মধ্যে দাঁড়িয়ে বলেছিলেন আমরা এক কোটি বেকারের চাকরি দেব দেব। পারেননি। আজকে আমরা এখানে দাঁড়িয়ে যে কথা বলেছি সেটা কতটা প্রাসঙ্গিক, কতটা সমর্থনযোগ্য এবং সেই প্রসঙ্গের অবস্থান থেকে আমরা বলতে পারব কিনা এটা নিশ্চয়ই আমাদের দেখা দরকার। বাজেট ডিসকাশন শুধুমাত্র বাজেট আলোচনার ভিতর দিয়ে নয়, এর আগে বাস্তব সত্য কতটা সেটা বিশ্লেষণ করে দেখা দরকার। সেই বিশ্লেষণটা এখানে করতে চাই। আমরা দেখেছি যে এই বাজেটে কতগুলো বিষয়কে প্রাধান্য দেওয়া হয়েছে। আজকে সারা ভারতবর্ষের অর্থনৈতিক অবস্থা যখন বিদেশের কাছে বিকিয়ে যাচ্ছে। আজকে ওপেন মার্কেট পলিসি হচ্ছে। ভারতবর্ষের অর্থনৈতিক বনিয়াদকে মার্কিন সাম্রাজ্যবাদের কাছে বিক্রি করে দেওয়া হচ্ছে, সেরকম জায়গায় দাঁড়িয়ে স্বকীয় ভাবে আমাদের পশ্চিমবাংলা বিকল্প অর্থনীতির বাজেট রচনা করছে। মাথার উপর চাপ আছে, হাজার হাজার কোটি টাকার চাপ মাথায় নিয়েও, পশ্চিমবাংলার সাড়ে সাত কোটি মানুষকে বাঁচাতে হবে, তার জন্য আমাদের আপ্রাণ প্রচেষ্টা। আগেই ভূমি সংস্কারকে প্রাধান্য দেওয়া হয়েছে। তাকে রূপায়িত করার জন্য, সার্বিক ভাবে রূপায়িত করার জন্য পঞ্চায়েত ব্যবস্থাকে উন্নত করেছি, আরও উন্নত করতে চাই। ক্ষমতার বিকেন্দ্রীকরণ করতে চাই। যার ফলে গ্রামীণ কর্ম সংস্থানের দরজা

খুলে যাবে। আমরা সাড়ে ১০ লক্ষ একর জমি বন্টন করেছি। জমি বন্টিত হয়েছে যাদের মধ্যে তারা কারা, কোন মানুষ? তারা নিশ্চয়ই ইংল্যান্ড থেকে আসেনি, আমেরিকা থেকে আসেনি।

এই পশ্চিমবাংলার হৃত দরিদ্র মানুষের হাতে যদি এক চিলতে জমি যায় এবং শুধু জমি দিলেই হবে না, তার জন্য যদি জল দেওয়ার ব্যবস্থা করা হয়, ৭০, ৮০ ভাগ মানুষের কাছে যদি জল গিয়ে পৌঁছায়—সেচের জল, একটু বীজ, তার ব্যবস্থা করা যায়, একটু সারের ব্যবস্থা করা যায়, সারের উৎপাদনে কেন্দ্রীয় সরকার ঘা দিল, কিন্তু সারের প্রয়োগের ক্ষেত্রে যদি আরও বেশি করে ভাল ব্যবস্থা নিতে পারি তাহলে আরও বেশি পরিমাণ জমি দু-ফসলী, তিন-ফসলী হতে পারে। এটাকে কেন্দ্র করে কর্ম সংস্থানের ক্ষেত্রে খেটে-খাওয়া গরিব মানুষ, প্রায় বেকার হতে থাকা সেই সব মানুষের কর্ম সংস্থান বেশি করে বাড়াতে পারি। এটাই বিচার্য বিষয়। পশ্চিমবঙ্গে সারের প্রয়োগ ১৭ কে.জি. পার হেক্টর যেটা সারা ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান। সেচের ক্ষেত্রে ৬০ পার্সেন্ট জমিতে সেচের ব্যবস্থা আছে। এটাকে আরও বেশি করে বাড়াতে চাই খাল-বিল-নদী-নালার মাধ্যমে। শুধু ডিপ টিউবওয়েল-এর উপর নির্ভর করে নয়। সুন্দরবন এলাকায় টিউবওয়েল করলেই হবে না, তাহলে ভিতর থেকে নোনা জল উঠে আসবে এবং আন্ডার গ্রাউন্ড ওয়াটারে সমস্যা হবে। তাই আরও বেশি করে রেনফেইড ওয়াটারকে কাজে লাগাতে হবে। আমরা ভূমি সংস্কারের মধ্যে দিয়ে পাট্টা বিতরণ করেছি। আজকে কেউ ভাবতে পারত স্বামী-স্ত্রীর যৌথ পাট্টার কথা এই পুরুষ শাসিত সমাজে? মহিলা সমিতি থেকে দাবি উঠেছিল আমাদের পাট্টা দিতে হবে? আমরা সেই দাবিকে স্বীকার করে নিয়েছি, মহিলারা পেল ৪৬ হাজার পাট্টা। আর ৪ লক্ষ ২৮ হাজার যৌথ পাট্টা দিয়েছি। এই অধিকার আমরা দিয়েছি। বাস্তুহীনদের বাড়ি-ঘরের ব্যবস্থা করেছি। বাস্তুহীনদের বাস্তু দেওয়া কি অপরাধ? ২.৯৬ লক্ষ বাস্তুহীন মানুষকে ঘর-বাড়ি করার জায়গা দিয়েছি। খাদ্য শস্য উৎপাদনের ক্ষেত্রে আমরা যে ফিগার দিয়েছি আপনারা বলেছেন সেই ফিগার পেলাম কোথা থেকে? খাদ্য শষ্য উৎপাদনের ক্ষেত্রে আমরা অন্ধ্রপ্রদেশকে ছাড়িয়ে গেছি। অন্ধ্রপ্রদেশে ইরিগেটেড ল্যান্ড ৯৬ পারসেন্ট। রাইস প্রোডাকশন সবচেয়ে বেশি কোথায়, অন্ধ্রপ্রদেশে। আজকে সেই জায়গায় আমাদের পশ্চিমবাংলা, আমাদের এই ভূমি সংস্কার, ভূমি বন্টনের মাধ্যমে সেচ এবং সারের প্রয়োগের মাধ্যমে উন্নত বীজের সাহায্যে আজকে চালের উৎপাদনে সারা ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান আমাদের। এবারে ১৫৪ লক্ষ টন অতিরিক্ত উৎপাদন করা গেছে। আপনারা বলেছেন কিসের বেসিসে হিসাব দিয়েছি? আগের দিনের হিসাব আর এখনকার হিসাবের মধ্যে অনেক তফাৎ। আগের দিনে হিসাব হত ক্রপ-কাটিংয়ের হিসাব। সেই হিসাব আমাদের কাছে বলে কোনও লাভ নেই। আগের দিনের ক্রপ কাটিংয়ের হিসাব আর এখনকার ক্রপ কাটিংয়ের হিসাবের

মধ্যে তফাৎ অনেক। আজকের দিনে ক্রপ কাটিংয়ে অফিসাররা যাচ্ছেন, ডায়রেক্টররা যাচ্ছেন গ্রামের অভ্যন্তরে, সেখানে গিয়েই এই হিসাব হচ্ছে। আজকে দেখা যাচ্ছে খাদ্য শস্যে আমরা প্রথম স্থান পেয়েছি।

[5-00 — 5-10 p.m.]

আলু উৎপাদনে আমরা উত্তরপ্রদেশের পরেই। সব্জির উৎপাদনে বেশ ভাল জায়গায় আছি। আপনারা ভাবতে পারছেন আজকে সাগর, পাথরপ্রতিমা, নামখানা, কাকদ্বীপ থেকে উচ্ছে, শাক-সব্জি আসছে। শস্যের ক্ষেত্রে আজকে আমরা দ্বিতীয় স্থানে রয়েছি। গোটা প্রেক্ষাপটে ইন্ডেক্স অফ দি ক্রপিং ইন্ডাস্ট্রিজ—কত হয়েছে? ১৭০। আপনারা বলছেন, ১৫-টা জেলাতে বন্যা হয়েছিল। তা সত্ত্বেও কত মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছিল? ১ কোটি ২৮ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হল এবং ক্ষতির পরিমাণ প্রায় দাঁড়িয়েছে ২ হাজার কোটির বেশি রিলিফ পাওয়ার পরেও। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের একটা টিম এসেছিল। তাদের কাছে ৭২১ কোটি টাকা চাওয়া হলেও তারা ২৯ কোটি টাকা দেবার কথা ঘোষণা করল। কিন্তু খুবই দুঃখের বিষয় যে নট ইভন এ সিঙ্গল ফার্দিং হ্যাজ বিন সেন্ড ফ্রম দি সেন্ট্রাল। ইট ইজ ওনলি অ্যান অ্যাস্যুরেন্স। আজকে যদি প্রলয়ঙ্ককারি বন্যা হয়, সুপার সাইক্লোন হয় তাহলে তা দেখার দায়িত্ব কার? এটা আগে বুঝতে হবে। আমাদের পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দাঁড়িয়েও এজন্য ব্যয় করেছে প্রায় ৫৯ কোটি টাকা। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও টাকা-পয়সা পাওয়া যায়নি। যদিও ২৯ কোটি টাকার অ্যাস্যুওরেন্স দিয়েছিল। আমাদের ঘটতি বাজেট পেশ করতে না হলে ভাল হত। কেউ কেউ বলেছেন, আমি টি.ভি.-তে দেখেছি, মনে হয় সৌগতবাবু বলেছেন, ৭ হাজার কোটি টাকার ঘাটতি বাজেট হয়েছে কারণ ঋণ গ্রহণ করেছেন। কেন্দ্রীয় সরকারের যে সমস্ত বিষয়গুলো নিয়ে বারংবার সমালোচনা করা হয়েছে তাতে দেখা যাচ্ছে আজকে ১ লক্ষ ১৩ হাজার কোটি থেকে ১ লক্ষ ২৫ হাজার কোটি টাকায় ঘাটতি ছাপিয়ে যাবে। মাননীয়া রেলমন্ত্রী তার প্রকল্প উপস্থিত করছেন এবং এটা করব, সেটা করব বলছেন। আমরা বলি, আপনি ১ লক্ষ ২৫ হাজার কোটি টাকার ঘাটতি নিয়ে এই বাজেট উপস্থিত করেছেন আগে কাজ করুন, কাজ করার পরে নিশ্চয় পশ্চিমবাংলার মানুষ বুঝতে পারবে বিষয়টা। শুধু প্রতিশ্রুতি নয়, কাজের মধ্যে দিয়ে যদি দেখাতে পারেন, ১ লক্ষ ২৫ হাজার কোটি টাকার ঘাটতি নিয়েও যদি কিছু করে দেখাতে পারেন তবে আমরা বুঝব কিছু হয়েছে। আমরা কিন্তু সেখানে ৫ হাজার কোটি টাকার ঘাটতি বলছি। যদিও কেউ কেউ বলছেন ঘাটতি ৭ হাজার কোটি টাকায়। কিন্তু তা নয়। আমরা কতগুলো জায়গা থেকে ঋণ করছি। ঋণ করার ক্ষেত্রে আমাদের কনস্টিটিউশনাল রাইট আছে। এবং এটা করতে বাধ্য হচ্ছে কেন্দ্রীয় সরকারের পলিসির

জন্য। আজকে কেন্দ্রীয় সরকার স্মল সেভিংসের উপর সুদের হার অনেক কমিয়ে দিয়েছে। কেন্দ্রীয় সরকারের ভাড়ার শূন্য হয়ে যাচ্ছে। তাই ভর্তুকি কমিয়ে দিচ্ছে। সারে ভর্তুকি কমিয়ে টাকা তুলছে, স্মল সেভিংসে ইন্টারেস্ট কমিয়ে টাকা তুলছে।

আর বিদেশিদের কাছে গিয়ে বলছেন, 'টাকা দিন'। এই জায়গায় ভারতবর্ষের অর্থনীতিকে নিয়ে এসেছেন। হ্যাঁ, আমরা হাডকোর কাছ থেকে ঋণ গ্রহণ করেছি। স্মল সেভিংস থেকে টাকা নিচ্ছি। এই টাকা নেওয়াটা রোটেশন অনুযায়ী চলছে এবং চলবে। আমরা ঋণ নেব, ঋণের জন্য যে সুদ হবে তা দেব এবং সুদ সমেত ঋণ শোধ করব। আবার ঋণ নেব। রোটেশন অনুযায়ী বার বার নেব এবং শোধ করে যাব। এটাই নিয়ম। অথচ আপনারা বলছেন, ৩০০০ কোটি টাকার ঘাটতিকে কারচুপি করে ৫ কোটি টাকা দেখানো হচ্ছে। এটা সম্পূর্ণ ভুল তথ্য। এ রাজ্যে আমরা লক্ষ্য করছি কৃষির উন্নতির সাথে সাথে সাধারণ গরিব মানুষের ক্রয় ক্ষমতা বৃদ্ধি পেয়েছে। ফলে প্রতি বছর শিল্প পণ্যের চাহিদা ১০ শতাংশ হারে বৃদ্ধি পাচ্ছে। রাজ্যের অভ্যন্তরে শিল্প পণ্যের বাজার সৃষ্টি হচ্ছে। আমরা জানি পশ্চিমবাংলা ভারতবর্ষের উত্তর-পূর্বাঞ্চলের কেন্দ্র-ভূমি। অরুণাচল থেকে আরম্ভ করে বিহার হয়ে উত্তরপ্রদেশের কিছু অংশ পর্যন্ত বিস্তীর্ণ অঞ্চলের কেন্দ্রে পশ্চিমবাংলার অবস্থান। আমাদের কলকাতা তথা পশ্চিমবাংলাকে কেন্দ্র করে শিল্প পণ্যের সম্ভারকে এই বিস্তীর্ণ অঞ্চলে পৌঁছে দিতে হবে। এই দায়িত্ব আজকে আমাদের ওপর এসে পড়েছে। এই দায়িত্ব আমাদের পালন করতে হবে। মূলত আমাদের রাজ্যের অভ্যন্তরীণ শিল্প পণ্য দ্রব্যের বাৎসরিক ১০ শতাংশ চাহিদা বৃদ্ধির ফলে এ রাজ্যে শিল্পায়নের নতুন সম্ভাবনা দেখা দিয়েছে। এই প্রসঙ্গে আমাদের অর্থমন্ত্রী বার বার বলেছেন যে, গোটা দেশে যে প্রতিযোগিতামূলক অবস্থার সৃষ্টি হয়েছে তাকে আমরা সঠিক পরিকাঠামো রূপায়নের মধ্যে দিয়ে আমাদের দক্ষ শ্রমিকদের সাহায্যে মোকাবিলা করব। সেই উদ্দেশ্যে আমরা বিদ্যুৎ উৎপাদন বাড়িয়ে চলেছি। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র নিয়ে আমাদের বিরোধীরা অনেক উপহাস করেছিলেন। অথচ আজকে বক্রেশ্বর তাপ-বিদ্যুৎ কেন্দ্র চালু হয়ে গেছে। ওঁরা বলেছিলেন,—বজবজ তাপ-বিদ্যুৎ কেন্দ্র হবে না। বজবজ তাপ-বিদ্যুৎ কেন্দ্রের ইউনিটগুলি চালু হয়ে গেছে। আমরা একের পর এক বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র তৈরি করছি। এর সাহায্যে আগামী দিনে পশ্চিমবাংলার শিল্প গড়ে উঠবে এবং তার সম্প্রসারণ হবে, নতুন কর্ম সংস্থানের দিগন্ত খুলে যাবে। সেই কারণে আমি এই বাজেটকে সমর্থন করছি। এটা শিল্পায়নের বাজেট, নতুন ডাইমেনশনের বাজেট। একে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে

মৌখিক ভাবে খুব সংক্ষিপ্ত একটা প্রতিবেদন রাখছি। এখানে কিছুক্ষণ আগে যে সিদ্ধান্ত নেওয়া হল, সেই সিদ্ধান্ত অনুযায়ী আমি পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতি-র মাননীয় নেতৃত্বের কাছে খবর পৌছে দিই যে, তাঁরা যদি এই বিধানসভায় আসেন—আমি তাঁদের একটা গাড়ির ব্যবস্থা করে দিই—তহলে ওঁদের যে প্রতিবেদন মুখ্যমন্ত্রীর কাছে পেশ করতে চাইছেন, সেটা আমি গ্রহণ করব মুখ্যমন্ত্রীর তরফ থেকে। মাননীয় নেতৃত্ব এসেছিলেন এবং তাঁদের সঙ্গে আমাদের এখানকার বিরোধী দলের মাননীয় সদস্যরা ছিলেন। সেটাই আমি সংক্ষেপে বলছি। আমি ওঁদের প্রথমেই বলি প্রতিবেদন গ্রহণ করার আগেই যে,—আপনাদের গায়ে পুলিশের লাঠির আঘাত লেগেছে, এই খবর আমি পেয়েছি এবং আমি প্রথমেই দুঃখ প্রকাশ করছি। আজকে এখানে ফোনের লাইন পাওয়ার ক্ষেত্রে কিছু অসুবিধা হচ্ছে। তবুও অনেক চেষ্টার পর একটা লাইনের মাধ্যমে কিছু সময় আগে পুলিশ কমিশনারকে বলেছি,—এ সম্পর্কে একটা রিপোর্ট খুব শীঘ্র আপনি রাজ্য সরকারকে জমা দিন—স্বরাষ্ট্র দপ্তরে জমা দিন। তারপর আমার মনে হয় এটা উচিত হবে, ২/১ দিনের মধ্যে—যত তাড়াতাড়ি সম্ভব এখানে যে কোনও একজন সংশ্লিষ্ট ভারপ্রাপ্ত মন্ত্রী একটা বিবৃতি দিন ঐ রিপোর্টের ভিত্তিতে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এটা অত্যন্ত উচিত মনে করেছি। যাঁদের হাসপাতালে নিয়ে যেতে হয়েছে তাঁদের চিকিৎসার দায়িত্ব অবশ্যই সরকার নেবেন এবং সম্মান দিয়েই নেবেন। তাঁদের চিকিৎসা ক্ষেত্রে যা দরকার তার সব ব্যবস্থা করছি। আমাকে ছুটি দেবেন, ওটা লেগে থেকে করতে হবে। এর পরে যে আলোচনার বিষয়-বস্তু সেটা মুখ্যমন্ত্রীকে লেখা একটি চিঠি সেটা ওঁদের কাছে বিষয়গুলি আর একবার নিয়ে নিই। এর দুটি ভাগ আছে, একটি ভাগ হচ্ছে, প্রাথমিক শিক্ষা সংক্রান্ত আর একটি ভাগ হচ্ছে, প্রাথমিক শিক্ষক-মহাশয়দের সমস্যা সংক্রান্ত। দুটি শোনার পর আমার মনে হয়েছে এটার প্রয়োজনীয়তা আছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলেছি যে যত শীঘ্র সম্ভব মাননীয় মুখ্যমন্ত্রী ওঁদের সঙ্গে বসবেন আলোচনায় এবং আমাদের বিদ্যালয় শিক্ষামন্ত্রী নিশ্চয়ই উপস্থিত থাকবেন। প্রয়োজন হলে আমিও থাকব। আমি ওঁদের বলেছি যত তাড়াতাড়ি সম্ভব এটা সংগঠিত করা হবে। এই কতকগুলি কথা রিপোর্ট করার ছিল সেটা আমি রিপোর্ট করলাম।

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় অর্থমন্ত্রীর বাজেট বরাদ্দের উপর বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে তার তাৎক্ষনিক কাজের জন্য প্রশংসা জানিয়ে বলছি, আজকে এই রাজত্বে যখন বাজেট বিতর্ক চলছে তখন পশ্চিমবঙ্গের শিক্ষক-সমিতির প্রায় ২০ হাজার শিক্ষক সমাবেশ করে রাস্তায় অবস্থান করছে আর তখনই বামফ্রন্ট সরকারের পুলিশ প্রশাসন তাদেরকে পিটিয়ে হাসপাতালে পাঠাল। সুতরাং এর থেকে দুঃখজনক এবং লজ্জাজনক ঘটনা আর কি হতে পারে? আমাদের মাননীয় অর্থমন্ত্রী এই বিষাক্ত ব্যবস্থাকে কিন্তু সুইট কোটিং দিয়ে তেঁতো বড়ি খাওয়ালেন। মাননীয়

অর্থমন্ত্রী বলেছেন একটা নতুন বিকল্প আর্থিক সংস্কারের ভিত্তিতে এই বাজেট, নিজেদের নীতিতে, নিজেদের শর্তে এই বাজেট কর্ম সংস্থানের বাজেট। কিন্তু এই কর্মসংস্থান কোথা থেকে হবে? আমাদের পশ্চিমবাংলায় যখন বেকারত্বের জ্বালায় ছেলেরা জ্বলছে, আমাদের পশ্চিমবাংলার সন্তান-সন্ততিরা যখন শিক্ষা লাভ করে পথে-ঘাটে বেকারত্বের জ্বালায় মৃত্যু বরণ করছে তখন তাঁর সেই কর্ম সংস্থানের ফরমূলায় সঠিক নির্দেশ আমাদের এই বাজেটে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দিলেন না। তিনি কি দিলেন? তিনি বললেন কর্ম সংস্থান করা হবে, খাদ্যের উৎপাদন বাড়ল ৮ শতাংশ আর ৮ লক্ষ মানুষের কর্ম সংস্থান হবে। তাই দেখে বিরোধী দলের সদস্যরা তা-তা থৈ-থৈ করে নাচছেন যে আমাদের দেশে কর্ম সংস্থান সাংঘাতিক ভাবে বাড়ল। আর কি—কৃষি থেকে আরম্ভ করে সব জায়গায় এমন কি শিল্পের উন্নতি হবে। একটু আগে সাগর থেকে নির্বাচিত হয়ে আসা একজন মাননীয় সদস্য বললেন। আমি তাঁকে বলতে চাই, সাগরে জোয়ার এলে সেই জোয়ারে বাঁধ ভেঙ্গে যায়, আমাদের মন্ত্রীর নৌকা সেখানে আটকে যায়. পঞ্চায়েতি ব্যবস্থাপনায় ত্রাণ দপ্তরের পয়সা-কড়ি সেখানে যায় না, এই তিক্ত অভিজ্ঞতা ওনার আছে কিনা আমি জানি না, কিন্তু আজকে যে বাজেট মাননীয় অর্থমন্ত্রী মহাশয় পেশ করেছেন সেখানে সুন্দরবনের সৌন্দর্য বাড়ানোর ক্ষেত্রে কিংবা সুন্দরবনের বনায়নের ক্ষেত্রে, কিংবা সুন্দবনের মানুষের যাতায়াতায়ের সুযোগ-সুবিধার ক্ষেত্রে, তাদের জীবন-যৌবন তাদের সব কিছু অর্থাৎ যতটুকু আরও সৌন্দর্য আনা যায় তার কোনওরকম আশ্বাস নেই, বরং ব্যর্থ প্রতিশ্রুতি আছে। অন্যান্য জায়গায় যেমন, উত্তরবঙ্গ উন্নয়ন পরিষদের অনেক কিছু গওলভরা কথা বলা আছে. কিন্তু সুন্দরবনের ক্ষেত্রে আজকে তার কোনও হদিশ নেই। তাই যেকথা মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলতে চেয়েছিলাম. আজকে কর্ম সংস্থান আসবে কোথা থেকে, আর্থিক সংস্কার কিভাবে হবে? তিনি বললেন, আর্থিক সংস্কার সামাজিক দিক থেকে নির্দেশ আসে, সামাজিক দিক থেকে নির্দেশ আসবে আমাদের গ্রাম পঞ্চায়েত থেকে, ভূমি সংস্কারের মাধ্যমে। কিভাবে সেখানে মানুষকে কাজকর্ম দেব তার উপরই আমাদের কর্ম সংস্থান হবে।

আর একচেটিয়া ক্ষমতা যেটা আছে সেই একচেটিয়া ক্ষমতা হ্রাস হবে। সামাজিক উদ্যোগ—সামাজিক উদ্যোগ আজকে কর্ম সংস্থানের ক্ষেত্রে হাজির হবে। কি হল কি? শিল্পের মাধ্যমে তারা কর্ম সংস্থান বাড়াতে চেয়েছেন। এই শিল্প নিয়ে আমরা এই বিধানসভায় যারপরনাস্তি আলোচনা করেছি। শিল্প কি এখানে একটা পাও এগিয়েছে? এখন বলছেন, যেসব শিল্প উদ্যোগ আগে দেওয়া হয়েছিল ১লা জানুয়ারি দু হাজার সাল থেকে সেটা বাতিল করা হচ্ছে এবং নতুন কর্ম সংস্থান প্রকল্প তৈরি করা হবে। কেমন হবে সেই প্রকল্প? ভূমি সংস্কারের মাধ্যমে গ্রাম পঞ্চায়েতে যাওয়া হবে, সেখানে আমাদের যারা নথিভুক্ত বেকার আছেন তাদের নেব, কিছু ব্যবসায়ীকে নেব এবং তার সাথে যারা

প্রান্তিক চাষী তাদের নেব। একটা সমবায় সমিতির মাধ্যমে তাদের আমরা সাহায্য করব। তাদের সাহায্য করার ফলে কর্ম সংস্থান হবে। আর বাড়তি যেটা হবে সেটা হচ্ছে কোথাও বলা হচ্ছে ৫০ কোটি টাকা, কোথাও বলা হচ্ছে ১০০ কোটি টাকা নিয়ে তাদের ঋণ দেওয়া হবে। আপনাদের কি তিক্ত অভিজ্ঞতা নেই ব্যাঙ্ক সম্বন্ধে? বেকার সন্তান যারা জীবন যুদ্ধে লড়াই করার জন্য ব্যাঙ্ক থেকে লোন নিয়েছিল এবং যাদের মধ্যে অনেকে সেই লোনও শোধ করে দিয়েছিল তারপর ব্যাঙ্ক তাদের মুখে লাথি মেরেছে সেটা কি আপনারা দেখেননি? এখানে যারা ব্যাঙ্ককে কন্ট্রোল করেন তারা কেবলমাত্র মুখ চুলকাচ্ছেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি বুকে হাত দিয়ে বলতে পারেন যে এই ব্যাঙ্ক ফেসিলিটিস গরিব মানুষের, প্রান্তিক চাষীদের দেওয়া গিয়েছে? আপনারা বলেন যে এখানে প্রলঙ্ককরী বন্যার পরও আমরা বেঁচে আছি। কবি বলেছেন, মন্বন্তরে মরি নি আমরা, মারি নিয়ে ঘর করি। এ তো বিধাতার আশীবার্দে আমরা বেঁচে যাই। ঝড়ে একটা বট গাছ পড়ল আর কাক বলল যে আমার অভিশাপে গাছটা পড়ে গিয়েছে—এটা তো হতে পারে না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট প্লেস করেছেন তাতে সুন্দর সুন্দর কথা বলেছেন কিন্তু তা গরিব মানুষকে ধোঁকা দেওয়া ছাড়া আর কিছুই নয়। তিনি আমাদের বোকা বানানোর চেষ্টা করেছেন এবং নিজের ঋণের বোঝা গ্রাম বাংলার উপর চাপানোর চেষ্টা করেছেন। আপনারা ভূমি সংস্কার নিয়ে অনেক কথা বলেন কিন্তু বলুন তো এই ভূমি সংস্কার কারা এনেছিল? আপনারা সবুজ বিপ্লব নিয়ে অনেক কথা বলেন, বলুন তো এই সবুজ বিপ্লব কারা এনেছিল? আপনারা স্বীকার করবেন না জানি কিন্তু তবুও বলব, এগুলি আমরাই এনেছিলাম এবং আপনারা তা বাস্তবায়িত করছেন। কিন্তু সেই বাস্তবায়িত করতে গিয়ে লুঠে পুটে, চুরি-চামারি করে খাচ্ছেন। এই সরকারেরই একজন স্বনামধন্য মন্ত্রী বলেছিলেন, এই বামফ্রন্ট সরকার হচ্ছে কন্ট্রাক্টরদের সরকার। আজকে আপনারা বলছেন, তিন বছর রাস্তাঘাটে হাত দেব না, মেরামতি চলবে না। তাহলে ঐ কন্ট্রাক্টররা খাবে কি? এই বামফ্রন্টের আমলে তো কন্ট্রাক্টররা ফুলে, ফেঁপে ঢোল হয়ে গিয়েছে, তাদের চলবে কি করে? অর্থমন্ত্রী মহাশয়কে তাই আমি চ্যালেঞ্জ করে বলতে চাই যে পারবেন কি পূর্ত দপ্তরের ঐ গর্তগুলি বন্ধ করতে? প্রতিশ্রুতি দিয়েছেন বাজেট বক্তৃতায় যে তিন বছর এখানে হাত দেওয়া হবে না। তারিফ করি একথা বলতে পেরেছেন বলে। না বললেন ওর ব্যক্তিত্বে কোথাও একটা বাধা থেকে যেত। তারপর আর একটা ব্যাপারে প্রশংসা করব, বলেছেন অসংগঠিত শ্রমিকদের ক্ষেত্রে পি.এফ. চালু করবেন। খুব ভাল কথা। কিন্তু এই অসংগঠিত শ্রমিকদের সংগঠিত করার ক্ষমতা পশ্চিমবাংলায় আপনারা দেখাতে পারেননি। বরং এই অসংগঠিত শ্রমিকদের মাথায় যত রকমের লাঠি চালানো যায়, তাদের মাথা ভাঙ্গা যায় তার ব্যবস্থা করেছেন।

কর্ম সংস্থান ভিত্তিক শিল্পের ক্ষেত্রে আমরা কোথায় আছি? আমরা দেখছি যে ফলতা

ফ্রি ট্রেড জোনে ইন্ডাস্ট্রিয়াল সেক্টরে একটা গ্রোথ সেন্টার করা হয়েছে। কিন্তু সেই গ্রোথ সেন্টারে কোনও গ্রুপ এল না। তাহলে কর্ম সংস্থান হবে কি করে? ই.এ.এস.এ.-র যে প্রোগ্রাম সেগুলি আমরা দেখছি না। আজকে চাকরির সন্ধানে মানুষ বিতশ্রদ্ধ। পশ্চিমবাংলায় চাকরি নেই। যা হয়েছে সেটা অতি নগণ্য। যে চাকরিগুলি আছে, আমরা দেখছি যে, আপনাদের গ্রুপের কেউ না কেউ বা আপনাদের আত্মীয় স্বজনদের মধ্যে থেকে সেগুলি ভোগ করছেন। আপনাদের আত্মীয়-স্বজনদের মধ্যে বিলিয়ে দিচ্ছেন। অথচ এটাকে বলছেন যে কর্ম সংস্থানের বাজেট। ই.এ.এস.এ.-র যে প্রোগ্রাম তাতে কত শ্রমিককে কাজ দিয়েছেন আপনারা সেটা দিতে পারবেন? আপনারা সেটা দিতে পারবেন না। এই কর্ম সংস্থান প্রকল্প হচ্ছে আর একটা ধাপ্পা। কর্ম সংস্থানের জন্য আর একটা প্রকল্প করেছেন সবচেয়ে ব্যর্থ যুব কল্যাণ দপ্তরে। পাট্রা হোল্ডার, প্রান্তিক চাষী, গরিব চাষী, বেকার যুবকরা ব্যাঙ্কের ফেসিলিটি নিয়ে তারা বিভিন্ন প্রকল্পে কাজ করবেন। কিন্তু সেখানে কি দেখছি? আমাদের একজন মহিলা সদস্য যে কথা বললেন, উনি কল্পনায় বসবাস করেন, ওনার কল্পনা স্বার্থক হবে কিনা সে বিষয়ে যথেষ্ট সন্দেহ পোষণ করি। বার্ধক্য ভাতা, বিধবা ভাতা অক্ষম ভাতা কারিগর যারা তাদের বার্ধক্য ভাতা বাড়িয়ে ৩ শত থেকে ৪ শত টাকা করা হয়েছে। আপনারা বলুন তো যে কয়জন এই ধরনের ভাতার অধিকারি হয়েছে? রাজনৈতিক দিক থেকে নির্যাতিত যারা তাদের ক্ষেত্রে ৭৫০ টাকা থেকে বাড়িয়ে ৯ শত টাকা করেছেন। আপনারা বলুন তো যে কাউকে ৭৫০ টাকা থেকে ৯ শত টাকা দিতে পেরেছেন? আপনারা দিতে পারেননি। আজকে বলছেন যে কর্ম সংস্থান প্রকল্প তৈরি করব। আমাদের একজন সদস্য মেনশনে বলেছিলেন যে টিউবওয়েল নেই। টিউবওয়েলের জন্য এত টাকা দেওয়া হচ্ছে, কিন্তু টিউবওয়েল নেই। জন স্বাস্থ্যের ব্যাপারে ইঞ্জিনিয়ার দিলেন না। অথচ টাকার পর টাকা দেওয়া হচ্ছে। একটার পর একটা টিউবওয়েল খারাপ হয়ে যাচ্ছে, কোনও ব্যবস্থা নেই। আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। আমরা দেখছি যে আমাদের এম.এল.এ.-দের জন্য ১৫ লক্ষ টাকা করে দিচ্ছেন। এটাকে বাড়ানো উচিত, এটাতে হবে না। আপনারা বলছেন যে, আপনারা গণতান্ত্রিক চেতনা সমৃদ্ধ বাজেট রচনা করেছেন। আপনারাই বলেন যে শিক্ষাই মানুষের চেতনা আনে। তাহলে নির্বাচিত প্রতিনিধিদের হাত পা বেধে দিয়েছেন কেন? কোন চেতনায় বিধায়কদের গণতান্ত্রিক অধিকার থেকে এইভাবে বঞ্চনা করেছেন? আজকে এম.এল.এ.-দের অবস্থা সার্কাসের জোকারের মতো হয়েছে। এম.এল.এ.-দের এই যে টাকা দিচ্ছেন, এতে কোনও সুফল হবে বলে আমি মনেকরি না। এই ধরনের কথা বলা ছলনা ছাড়া আর কিছু নয়। কাজেই ছলনা দিয়ে এই যে বাজেট রেখেছেন, আমি তার তীব্র বিরোধিতা করছি। ধন্যবাদ।

**শ্রী হরিপদ বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার

দাশগুপ্ত মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন, সেই বাজেটকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। ইতিমধ্যে কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করেছেন, সেই বাজেট হচ্ছে মানুষ মারার বাজেট। এতে দেশের শোষিত মানুষের কলজেতে ছুরি মেরেছে। আজকে চূড়ান্ত ভাবে সারের দাম বাড়িয়েছে, কেরোসিন তেলের দাম ডাবল করেছে। কেরোসিন তেল আমাদের দেশের গরিব মানুষেরা ব্যবহার করে। এখনও সারা ভারতবর্ষে ইলেক্ট্রিসিটি পৌঁছায়নি। গরিব মানুষ যারা ঝুপড়িতে থাকে তারা ঝাড়লণ্ঠন বা টিউব লাইটের বাল্বের কথা চিন্তা করতে পারে না। তারা একটা হ্যারিকেনের কথা চিন্তা করেন, কারণ আর্থিক সঙ্কট থেকে তারা পরিত্রাণ পান নি। তারই জন্য তারা স্বপ্ন দেখেন একটা হ্যারিকেন কেনার। এরকম মানুষের সংখ্যা আমাদের দেশে কোটি কোটি। সেই মানুষগুলি একটা বোতলে কেরোসিন ভরে পালতে লাগিয়ে রাতে ঘরেতে জ্বালিয়ে রাখেন। বৈশাখ মাস আসছে। সেই পলতের আগনে তাদের কুঁড়ে ঘরে আগুন লেগে যাবে। গরিবের এই যে কেরোসিন তার দাম বাড়িয়ে দিয়েছেন। কেন্দ্রীয় বাজেটে ১,৪০০ কোটি টাকার আমদানি শুল্ক কমানো হয়েছে, কিন্তু দেশের অভ্যন্তরে ৩,২০০ কোটি টাকার কর বৃদ্ধি করা হয়েছে। এর থেকে একটা সরকারের কি চরিত্র সেটা উদ্‌ঘাটিত হয়ে যায়। কয়েক দিন আগে বিল ক্লিন্টন এসেছিলেন। তাঁর আসার পর দেখলাম, কেন্দ্রের একটা গদগদ ভাব। আমন্ত্রণ করে নিয়ে এলেন তাঁকে, অথচ সেই আমন্ত্রিত ব্যক্তি এখানকার এক গ্লাস জল পর্যন্ত খেলেন না। তিনি পার্লামেন্টে বক্তৃতা করলেন, কিন্তু পার্লামেন্টের মধ্যে আমাদের দেশের সিকিউরিটি চলল না, তাদের সিকিউরিটি আই.এফ.ডি., তারা লবিতে থেকে কাজটা করল। লজ্জার বিষয় এটা। আমাদের দেশে এলেন, কিন্তু আমাদের কোনও খাবার খেলেন না, আমাদের [***] করে চলে গেলেন। তাতেই অটলবিহারী বাজপেয়ী গদগদ। এখানে দেখলাম, বিরোধী দল বলেছেন, ভাল কোনও কিছুই আমরা করিনি এবং সবচেয়ে বেশি খারাপ করেছি শিক্ষা ক্ষেত্রের। সারা ভারতবর্ষে নিরক্ষর মানুষের সংখ্যা কত? সারা পৃথিবীতে নিরক্ষর মানুষের সংখ্যা ১০০ কোটি এবং তার ৫০ ভাগ অর্থাৎ ৫০ কোটি রয়েছে গোটা ভারতবর্ষে। সুতরাং এক্ষেত্রে পৃথিবীতে প্রথম স্থান অধিকার করেছি আমরা। আর এরজন্য ঐ যে মূল, তৃণমূল, গুচ্ছমূল, ওরাই দায়ী, কারণ ওরা চায় না মানুষ শিক্ষিত হোক। কারণ ওরা জানেন যে, মানুষের চেতনা এলে ওদের পক্ষে টিকে থাকা সম্ভব হবে না। ভূমি সংস্কারের প্রশ্নে আমার লক্ষ্য করেছি, পরাধীন ভারতবর্ষে নেতাজী সুভাষচন্দ্র বলেছিলেন—কৃষির গর্ভে শিল্পের বিকাশ ঘটবে, তার জন্য ভূমিহীনদের জমি দেবার ব্যবস্থা করা দরকার। ন্যাশনাল প্ল্যানিং কমিশনে ডঃ মেঘনাদ সাহার মতো ব্যক্তিত্বরা এসেছিলেন। তাঁরাও ভূমি সংস্কারের উপর জোর দিয়ে গেছেন। স্বামী সহজানন্দ সরস্বতী বলেছিলেন—লাঙ্গল যার জমি তার। আমাদের রাজ্যে হরেকৃষ্ণ

***Expunged as ordered by the chair

কোঙারের নেতৃত্বে জমি উদ্ধার আন্দোলন সংঘটিত হয়েছিল। ইতমধ্যে পরিসংখ্যান যা পেয়েছি, গোটা ভারতবর্ষে যেখানে ক্ষুদ্র প্রান্তিক কৃষকদের সংখ্যা মোট জনসংখ্যার ৮৫ শতাংশ, সেখানে তাদের হাতে জমি রয়েছে ৩৪ শতাংশ। কিন্তু পশ্চিমবঙ্গে ক্ষুদ্র প্রান্তিক চাষীদের হাতে রয়েছে চাষের জমির ৭০ শতাংশ। এই রাজ্যে ভূমিহীন ক্ষেতমজুর, প্রান্তিক কৃষক, বর্গাদার, এরা জমি পেয়েছেন ১৪.৯১ লক্ষ একর। এছাড়া অন্যান্য লোকেরাও বাস্তু জমি পেয়েছেন। এবং তারই সাফল্যে আজকে রাজ্যে যেখানে ক্ষেত মজুররা বছরে ১০০ দিনের কাজ পান না, সেখানে আমাদের পশ্চিমবঙ্গে তারা ২০০ দিনের বেশি কাজ পাচ্ছেন। যা হোক, মাননীয় উপাধ্যক্ষ মহশায়, আমি একটা বিষয় এখানে উল্লেখ করতে চাই। গত ১৪ই ডিসেম্বর পার্লামেন্টে 'পেটেন্ট ভ্যারাইটিজ ফার্মারস রাইটস' বিল নিয়ে আসা হয়েছে। সেই বিলের মধ্যে ৮৬টি ক্লজ রয়েছে। তার মধ্যে একটি ক্লজের কথা আমি বলি।

[5-30 — 5-40 p.m.]

এই ফারমার রাইট পেটেন্ট ভ্যারাইটিস বিল যেটা আছে সেই বিলের একটা ক্লজের কথা বলি। সেই ক্লজে বলা হয়েছে ভবিষ্যতে কোনও বিজ্ঞান সংস্থা বা কোনও সংস্থা বা কোনও কৃষক কোনও কিছু আবিস্কার করে তাহলে সেই আবিস্কারের জন্য তাকে রেজিস্ট্রেশন নিতে হবে। তার পেটেন্ট নিতে হবে রয়েলটি নিতে হবে। প্রশ্ন হচ্ছে হাজার হাজার বছর ধরে আমাদের পূর্ব পুরুষেরা আবিস্কার করেছেন, সেই আবিস্কারের উপর পেটেন্ট তৈরি হয়েছে। এই পেটেন্টের উপর দাঁড়িয়ে বিজ্ঞান সংস্থা বা কৃষকেরা যা আবিস্কার করেছে তার রেজিস্ট্রেশন হতে পারে? আমি এর বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে আজকে ভারত সরকারের কোনও নথি নেই, কোন তালিকা নেই যে তালিকা দিয়ে নথি দিয়ে বলতে পারে যে ভারতবর্ষে কত প্রজাতি আছে, কত জীবজন্তু আছে। যে ভারত সরকারের কত প্রজাতি আছে কত জীবজন্তু আছে তার তালিকা নেই সেই সরকার একটা বিল নিয়ে এল? সেই বিলে বলছে কোন কৃষক বা কোন বিজ্ঞান সংস্থা বা কোন বহুজাতিক সংস্থা আবিস্কার করবে সেই আবিস্কারের উপর রেজিস্ট্রেশন নিতে হবে। এটা হতে পারে না। স্বাভাবিকভাবে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে আমি অর্থমন্ত্রীকে বলতে চাই যে এর থেকে বাঁচতে হলে একটা বিকল্প নীতি রাজ্য সরকারকে গ্রহণ করতে হবে। আমাদের পশ্চিমবাংলায় কত প্রজাতি আছে, কত জীবজন্তু আছে কত রকম গাছ-পালা আছে তার একটা তালিকা পশ্চিমবঙ্গ সরকারের করে রাখা দরকার, তার উপর রেজিস্ট্রেশন নেওয়া দরকার। কারণ ভবিষ্যতে ওঁদের বিশ্বাস নেই কি করতে পারে। বিশ্বাস নেই এই জন্য যে আমরা জানি বাসমতি ছিল সেটা টাসমতি হয়ে চলে যাবে। কারণ এই ব্যাপারে

পেটেন্টের জন্য দরখাস্ত করে রেখেছে, পেটেন্ট দাবি করেছে। স্বাভাবিকভাবে এই ব্যাপারে আমাদের রাজ্য সরকারের একটা উদ্যোগ গ্রহণ করা দরকার। যার মাধ্যমে আমাদের রাজ্যে যত প্রজাতি আছে, জীবজন্তু আছে গাছপালা আছে তার একটা তালিকা তৈরি করে একটা পেটেন্ট নেওয়ার দরকার আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটা কথা বলতে চাই তা হল, এম.এল.এ.-দের ১৫ লক্ষ টাকা করে বরাদ্দ করা হয়েছে তাঁর এলাকা উন্নয়নের জন্য। এই ১৫ লক্ষ টাকায় কি ভাবে কাজ হবে? পঞ্চায়েত এবং পৌরসভাগুলির সাথে আলাপ আলোচনা করে। আমি মনে করি এতে বিধায়কদের কাজ করার ক্ষেত্রে খানিকটা অসুবিধা আছে, এই আইনটার স্বচ্ছতা নেই। এখানে যে ব্যবস্থার উত্থাপন করা হয়েছে, এম.পি.-রা যে ভাবে কাজ করবে ঠিক সেই ভাবেই এস.ডি.ও.-র মাধ্যমে এই কাজটা আমরা যদি করতে পারি তাহলে আমার মনে হয় ভাল হবে। কারণ বাজেট প্রস্তাবে বলা হয়েছে যে কাজের অগ্রগতি সম্পর্কে খবরাখবর সময় সময় দেওয়া হবে বিধায়কদের। কিন্তু বিধায়করা এই ব্যাপারে তদারকি করতে পারবে কিনা সেই বিষয়ে যথেষ্ট সংশয় আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলতে চাই। সেটা হল, অসংগঠিত শ্রমিকদের জন্য ১০ টাকা অথবা ২০ টাকা প্রভিডেন্ট ফান্ডের ব্যবস্থা করা হয়েছে। ১০ টাকা অথবা ২০ টাকা কেন, ১১ টাকা হতে পারে ১২ টাকা হতে পারে ১৯ টাকা হতে পারে, যার যে রকম ক্ষমতা সেই রকম দিতে পারে। ১০ টাকা থেকে ২০ টাকার মধ্যে যারা যে রকম দিতে পারবে, সেই রকম একটা ব্যবস্থা করা হোক। পূর্বের অভিজ্ঞতা আছে, বি.পি.এল., এ.পি.এল. নিয়ে তালিকা করার সময়, সেখানে কিছু ত্রুটি লক্ষ্য করা গেছে। যাদের এ.পি.এল. পাওয়া উচিত তারা বি.পি.এল. পেয়েছে, আবার যাদের প্রকৃত বি.পি.এল.-এ পাওয়া উচিত তারা অনেকে সেই সুযোগ পায়নি। আগামী দিনে এই কাজ করতে গিয়ে যাতে কোনও ত্রুটি না আসে সেটা দেখা দরকার। বিগত দিনে যা ঘটেছে সেই শিক্ষা নিয়ে এই প্রভিডেন্ট ফান্ডের কাজ ভাল ভাবে করা যায় সেই দিকে নজর দেবার জন্য মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডেপুটি স্পিকার ঃ** 'মুখে প্রস্রাব করে দেওয়া' কথাটা বাদ যাবে।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি দু-একটি কথা বলছি। এই বাজেট ব্যালান্সড বাজেট, উন্নয়নমুখী বাজেট। এটা নন-প্ল্যান এবং প্ল্যানকে সামঞ্জস্য রেখে তৈরি হয়েছে। এই বাজেটকে আমি ভূয়সী প্রশংসা করছি। এই বাজেটের মধ্যে এই কথাটি আমি দু একটি কথায় তুলে ধরছি। কৃষির যে উন্নয়ন হয়েছে, খাদ্যোৎপাদন যে বেড়েছে এটা ভূমি সংস্কারের ফলেই সম্ভব হয়েছে, তা না হলে এতখানি সম্ভব হত না—এক ফসলের

জায়গায় তিন-চার ফসলের উৎপাদন হত না। চাষীদের হাতে জমি আসার ফলেই এটা সম্ভব হয়েছে। কৃষিতে হোক বা শিল্পে হোক, উৎপাদন বৃদ্ধির জন্য কর্ম সংস্থান বৃদ্ধির যে পরিকল্পনা নেওয়া হয়েছে, সেই ক্ষেত্রে পঞ্চায়েত এবং সমবায় ব্যাঙ্কে যুক্ত করে তার সমন্বয় সাধন করে যেভাবে তার জন্য অর্থ দরকার, তার প্রয়োজনীয়তা আছে। সে সম্পর্কে চেষ্টা করা হচ্ছে। আশাকরি, তাতে কর্ম সংস্থান নিশ্চয়ই বৃদ্ধি পাবে। এই প্রসঙ্গে একটি কথা বলতে চাই—এ সম্পর্কে সেশ্রু বা অন্যান্য সংস্থানের যে ব্যবস্থা ছিল, সেগুলো ভাল ভাবে কার্যকর হয়নি। কারণ সেখানে পরপর করে কমে যাচ্ছে। তার মানে এখানে প্ল্যানিংয়ের অভাব অথবা সমন্বয়ের অভাব অথবা নন-মনিটারিং আছে বলে মনে হয়। মনিটারিং ভাল হয়নি। সেগুলোকে রিভিউ করা দরকার। যেমন, আই.আর.ডি.পি., জে.আর.ওয়াই., জওহর রোজগার যোজনা এইসব প্রকল্পে সেইভাবে সম্ভব হয়নি, পর পর করে কমে যাচ্ছে। তার কারণ হচ্ছে, আমরা ফিড ব্যাকটা দেখছি না। ফলে মানুষের আয়ের পথ দেখছি না। সেজন্য নতুন প্ল্যানিংকে পরিবর্তন করা যায় কিনা সেটা ভেবে দেখতে হবে। তথ্য ও প্রযুক্তি সম্পর্কে এই কথা বলা হয়েছে। এর দরকার হয়ে পড়েছে। সেজন্য সায়েন্স অ্যান্ড টেকনোলজিক্যাল ডিপার্টমেন্ট তৈরি করে এই খাতে যাতে টাকা বরাদ্দ হয়, যেমন ভাবে সেন্ট্রাল মিনিস্ট্রিতে আছে, তাহলে আমার মনে হয়, তথ্য ও প্রযুক্তির ক্ষেত্রে কম্পিউটারাইজেশন, কমিউনিকেশন এবং ডকুমেন্টেশন এই তিনটে জিনিসকে একত্রিত করে, আমাদের দেশের তথ্য ও প্রযুক্তির সঙ্গে অ্যাডভান্সড টেকনোলজি, ইন্টারনেট প্রোগ্রাম, এগুলোকে ভালভাবে আমরা চালু করতে পারি। তাই আমি এই প্রস্তাব দিচ্ছি। মন্ত্রী মহাশয়ের কাছে আমি আর একটি প্রস্তাব দিতে চাই। আমাদের যে টাকা আসে, সেখানে কো-অর্ডিনেশন উইংয়ের প্রয়োজন হয়ে পড়েছে। কারণ টাকা প্রায়ই মার্চ মাসে আসে এবং এর ফলে অধিকাংশ জায়গায় তারা টাকা খরচ করতে পারে না। যেমন আই.আর.ডি.পি., জওহর রোজগার যোজনা হোক, কোটি কোটি টাকা ফেরৎ যায়। সেজন্য কো-অর্ডিনেশন সেল করার দরকার হয়ে পড়েছে। মন্ত্রী মহাশয়কে সেজন্য আমি অনুরোধ জানাচ্ছি, বিকল্প অর্থনীতি একমাত্র অর্থনীতি, এর কাছে কেন্দ্রীয় উদারনীতি হার মেনে যাবে। মাননীয় মন্ত্রী এই যেটি করেছেন তার প্রয়োজন হয়ে পড়েছে।

মাননীয় মন্ত্রী মহাশয় গণবন্টন ব্যবস্থার সঙ্গে তাঁত বস্ত্র, ক্ষুদ্র শিল্প যুক্ত করেছেন। এটা দেখা দরকার যে এগুলো করা উচিত কিনা। পি.এইচ.ই.-তে ১৪০ কোটি টাকা দেওয়া হয়েছে। গত বছর এই খাতে ১১৭ কোটি টাকা ধার্য ছিল। পি.এইচ.ই. পানীয় জলের ব্যবস্থা করে। চারিদিকে জল খারাপ হয়ে যাচ্ছে, আর্সেনিক হচ্ছে এবং যেগুলো লোনা জলের জায়গা, সেখানে মানুষের কাছে জল পৌঁছে দিতে পারে এই পি.এইচ.ই.। তাই এখানে ২৬ পারসেন্ট বৃদ্ধি করা হয়েছে। আমার প্রস্তাব হল, এখানে ১৫০-২০০

কোটি টাকা আপনি যদি বাড়িয়ে দেন তাহলে ভাল হয়। আরেকটি কথা হচ্ছে জ্বালানি কাঠের ক্ষেত্রে ১২ পারসেন্ট থেকে ৮ পারসেন্ট বিক্রয় কর করেছেন। এই বিক্রয় কর ৫ শতাংশ কমিয়ে আনলে ভাল হত। ঔষধপত্রের ক্ষেত্রে ১৭ পারসেন্ট থেকে কমিয়ে ১৫ পার্সেন্ট যেটা করেছেন, সেটা কমিয়ে ৮ পারসেন্ট করুন। আর বিধায়কদের ১৫ লক্ষ টাকা দিচ্ছেন সেটা ২৫ লক্ষ টাকা দিলে ভাল হয়।

**(এই সময়ে মাইক অফ হয়ে যায় এবং অন্য সদস্যের নাম ডাকা হয়।)**

[5-40 — 5-50 p.m.]

**শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী বিধানসভাতে যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে সংক্ষেপে বক্তব্য রাখবার চেষ্টা করছি। মাননীয় অর্থমন্ত্রী বাজেটে বলেছেন যে, নজিরবিহীন বন্যার, এবং গঙ্গা-পদ্মা ভাঙ্গনের ফলে মুর্শিদাবাদ এবং নদীয়া জেলার ব্যাপক আকারে ক্ষতি হয়েছে। তার জন্য একটা বিশেষজ্ঞ কমিটি গঠন করে স্বল্পমেয়াদী ৩১৫ কোটি টাকা এবং দীর্ঘমেয়াদী ৬১২ কোটি টাকা ধরা হয়েছে। এই ধরনের জাতীয় স্তরের ক্ষেত্রে মূল দায়িত্ব কেন্দ্রীয় সরকারের থাকার কথা, সেখানে এই গঙ্গা-পদ্মা ভাঙ্গন রোধের ক্ষেত্রে ১৯৯৮-৯৯ সালে ৩০ কোটি টাকা, যেখানে আরও বেশি দেওয়ার কথা ছিল। আমি আরেকটি কথা বলতে চাই যে, গঙ্গা-পদ্মা ভাঙ্গন একটা জাতীয় সমস্যা। মাননীয় অর্থমন্ত্রী সেই দিক থেকে গুরুত্ব সহকারে এর দিকে দৃষ্টি দিয়েছেন তাতে কোনও সন্দেহ নেই। সেই কারণে মাননীয় অর্থমন্ত্রীকে সম্মান জানাই। কিন্তু একটি কথা এই প্রসঙ্গে বলতে চাই যে, তিনি বারে বারে চেষ্টা করছেন যে সীমিত ক্ষমতার মধ্যে থেকে গঙ্গা-পদ্মা ভাঙ্গন রোধ করার। ১৯৯৮ সালে যখন মালদাতে ভয়াবহ বন্যা হয়েছিল তখন মালদা জেলায় গিয়েছিলেন। সেখানে পঞ্চানন্দপুরের বাঁধ দেখতেও গিয়েছিলেন। সেখানে গিয়ে বলে এসেছিলেন যে খরা মরশুমে কাজ শুরু করা হবে। প্রতি বছর জানুয়ারি মাসে খরা মরশুমে এই প্রতিরোধের কাজ, বন্যা প্রতিরোধের কাজ শুরু হবার কথা কিন্তু ১৯৯৯ সালেও দেখলাম একই ঘটনা ঘটল, কাজ শুরু হল না। মাননীয় অর্থমন্ত্রীর কাজ করানোর ইচ্ছা আছে কিন্তু তার আমলাতন্ত্রীরা একটা চক্রান্ত করে কাজ করতে দিচ্ছে না। প্রত্যেক বছরই আমরা দেখছি যে বন্যার কিছু আগে বাঁধ নির্মাণের কাজ হচ্ছে এবং তারপরেই দেখা যায় বর্ষা এসে যায় এবং সমস্ত কিছু ভেসে যায়। এইভাবে ঠিক গঙ্গা-পদ্মা ভাঙ্গন প্রতিরোধের কাজও শুরু হয় কিন্তু শেষ অবধি তা রক্ষা করা যায় না। গত বছরে ১৩ কোটি টাকা এই বাবদ ধার্য করা হয়েছিল এবং মাননীয় অর্থমন্ত্রীর বিশেষ চেষ্টা সত্ত্বেও আমলাতন্ত্রীদের চক্রান্তের ফলে ওই কাজ ঠিক জুন-জুলাই মাসে শুরু হল। ওই ১৩ কোটি টাকা, যেটা গঙ্গা-পদ্মা ভাঙ্গন রোধের জন্য দেওয়া হল ওই টাকা দিয়ে আমরা কি

দেখলাম—আর.এস.পি.-র পার্টি অফিস নির্মাণ করার জন্য ভিত্তি প্রস্তর স্থাপন করা হল। শুধু তাই নয়, অসীমবাবু গত ডিসেম্বর মাসে মালদা জেলার সার্কিট হাউসে বসে বলেছিলেন যে, এই বছর জানুয়ারি মাসে ৪৫ কোটি টাকা গঙ্গা-পদ্মা ভাঙ্গন প্রতিরোধের জন্য দেওয়া হবে। আমরা ভাবলাম বন্যা প্রতিরোধ এবং গঙ্গা-পদ্মা ভাঙ্গন রোধের জন্য বাঁধ নির্মাণের কাজ শুর হবে কিন্তু আপনার চেষ্টা সত্ত্বেও এই বছর এখনও পর্যন্ত কাজ শুরু হয়নি। কেবলমাত্র ম্যাকেনজি কোম্পানির থেকে একটা দুটো বোল্ডার পড়েছে। টেন্ডারের কাজ শুরু হয়নি। আপনার দেওয়া টাকা তোলা যাচ্ছে না। আপনি সময়মত টাকা দিলেও সেই টাকায় কাজ হচ্ছে না। মালদা জেলার মানিকচক এবং কালিয়াচক কোটি কোটি টাকা খরচ করে বাঁধ নির্মাণ করে গঙ্গা-ভাঙ্গন রোধ করতে চেয়েছেন কিন্তু কাজের কাজ কিছুই হয়নি। বাঁধ ভেঙ্গে গেছে এবং আবার নতুন করে বাঁধ নির্মাণের কাজ শুরু করেছে। তার জন্য যে জমি অধিগ্রহণ করার দরকার, তার কোনও ব্যবস্থা হয়নি। আমি নিজে স্বীকার করছি যে, মাননীয় অর্থমন্ত্রী একজন দায়িত্বপূর্ণ অর্থমন্ত্রী, তিনি বারেবারে চেষ্টা করছেন কিন্তু কাজ কিছুই হচ্ছে না। তিনি না পারলে আমরা এম.এল.এ. হিসাবে পারব কি করে কাজ করাতে। সুতরাং অবিলম্বে এই ব্যাপারে তদন্ত করে দেখা দরকার কেন কাজ ঠিকমতো শুরু হচ্ছে না। হাজার হাজার কোটি টাকা সরকারের নষ্ট হচ্ছে কিন্তু কাজের কাজ কিছুই হচ্ছে না। কিন্তু কাজ কিছু হবে না, এটা হতে পারে না। তাই আপনার এই বাজেটের বিরোধিতা করে একটি কথা বলতে চাই, আপনি যদি সঠিক সময়ে টাকা দিয়ে থাকেন, বাজেটে আপনি অনুমোদন করেছেন ঠিকই, কিন্তু রাজ্য সরকারের সীমিত ক্ষমতার ভেতরে ৬০ কোটি টাকা দিয়েছেন, এবারে ৫০ কোটি টাকা বরাদ্দ রেখেছেন। সেই ৫০ কোটি টাকার কাজ সঠিক ভাবে হওয়া দরকার। এটা আমি অনুরোধ করছি। আপনারা টাকা দেওয়ার পরেও, রাজ্য সরকার বরাদ্দ করার পরেও কাজ হচ্ছে না। একটা উদাহরণ দিলে আপনি বুঝতে পারবেন, বাজেটে বৈদ্যুতিকরণের হয়নি। গত ১৪ই জুন ১৯৯৯-তে অনুমোদিত প্রশ্ন ১৫২০ (ক্রমিক সংখ্যা ৯৮) লিখিত প্রশ্নের উত্তরে বিদ্যুৎমন্ত্রী বলেছেন, ভূতনির চরের জন্য ৬২ লক্ষ টাকা খরচ করার ১ বছরের মধ্যে সেই কাজ করা হবে। কিন্তু এই ঘোষণা করার পরেও লিখিত উত্তর দেওয়ার পরেও ভূতনির চরের ৯০ হাজার মানুষের জন্য বৈদ্যুতিকরণের কাজ শুরু হয়নি। টাকা দিয়েও কাজ হচ্ছে না, সঠিক সময়ে টাকা দেওয়ার পরেও কাজ হচ্ছে না। এটা আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এই বছরে বাজেটে আপনি মালদা জেলার ২০ হাজার মানুষের পুনর্বাসনের জন্য গঙ্গা ভাঙ্গন এর জন্য যে ভূমিহীন কৃষক বাস্তুহীন মানুষেরা আছে তাদের পুনর্বাসনের জন্য কোনও ব্যবস্থা রাখেন নি। কিন্তু মন্ত্রী লিখিত প্রশ্নের উত্তরে বলেছেন, মালদা জেলার ভূমিহীন মানুষদের পুনর্বাসন এর ব্যবস্থা করা হবে। কিন্তু আজ পর্যন্ত তা হয়নি। এটা আমি বলব, এই বছরে এম.এল.এ.-দের ১৫

লক্ষ টাকা দিচ্ছেন ডেভেলপমেন্ট ফান্ডে। এটা খুব কম হয়ে গিয়েছে। এটা কম করে ৫০ লক্ষ টাকা দেওয়া উচিত ছিল। এম.পি.-দের যেভাবে ডিরেকশন দেওয়া হয়ে থাকে ডি.এম.-এর মাধ্যমে খরচ করার, সেইভাবে খরচ করার ব্যাপারে যদি নির্দেশ দেন তাহলে ভাল হয়। এই কথা বলে বাজেট ভাষণ এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীপক ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে একটা প্রস্তাব রাখছি। এই হাউসের সদস্যদের নিয়ে একটি কমিটি গঠন করা হোক। গত ১০ বছরের বাজেট পর্যালোচনা করে দেখা হোক, সেখানে কি ধরনের কারচুপি করা হয়েছে, বছরের পর বছর। এইগুলির সম্বন্ধে তদন্ত করে একটা রিপোর্ট এই হাউসের সামনে পেশ করা হোক। মাননীয় অর্থমন্ত্রী তিনি শুরু করেছেন, গত বছরেও একই কায়দায় শুরু করেছিলেন, জাতীয় অর্থনীতিতে সংক্ষিপ্ত বিপর্যয় হয়েছে, আমরা যে সূচকগুলি দেখে ইনফ্লেশন রেট, গ্রোথ রেট, ফরেন এক্সচেঞ্জ রিপোর্ট সেইগুলি দেখলে বোঝা যাচ্ছে না, জাতীয় অর্থনীতি সাংঘাতিক বিপর্যয় এর মধ্যে পড়েছে, তবে তাঁর বিপর্যয় এর মধ্যে পড়ার সম্ভাবনা আছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** দীপক বাবু, আপনি তো প্রাক্তন আই.এ.এস. অফিসার ছিলেন, আপনি তো রুল বইটা পড়তে জানেন, হাউসে কারুর বিরুদ্ধে কারচুপি বা অ্যালিগেশন আনতে গেলে তাঁকে বা মন্ত্রীকে নোটিশ দিতে হয়, এবং পার্টিকুলার কি কি কারচুপি, কত বছরে সেইগুলি, সব মেনশন করে দেবেন হাউসে, তার উপর ডিসকাশন হবে। এই হচ্ছে পদ্ধতি। সংসদীয় গণতন্ত্রে আপনার বিরুদ্ধে কেউ যদি বলে উনি ওনাকে খুন করেছেন, সেইগুলি কি বলা যাবে, বলা যায় না।

[5-50 — 6-00 p.m.]

**শ্রী দীপক ঘোষ ঃ** আমি তো বাজেট বিরোধিতায় বলছি, বাজেটটাতে কারচুপি করা হয়েছে। আমি যেটা বলতে চাইছি, এটা সত্যি সত্যিই ভোটমুখী বাজেট, আগামী মিউনিসিপ্যাল ইলেকশন এবং বিধনাসভার ইলেকশনের দিকে তাকিয়ে এটা করা হয়েছে। তিনি বুঝেছেন এই মিউনিসিপ্যাল ইলেকশনে এবং বিধানসভা ইলেকশনে শুধু ছাপ্পা দিয়ে হবে না, একটু ধাপ্পাও দিতে হবে। উনি স্বীকার করেছেন প্ল্যান বাজেটে শতকরা আশি ভাগ টাকা মাত্র খরচ করা হয়েচে, শতকরা কুড়ি ভাগ টাকা খরচ হয়নি এবং সেই কুড়ি ভাগ টাকার পরিমাণ ৯৫২ কোটি টাকা। কিন্তু আমাদের হিসাব মতো হচ্ছে ১,১১৭ কোটি টাকা। বাজেটে তিনি ঘাটতির কথা বলেছেন পাঁচ কোটি টাকা। কিন্তু এই পুরো বাজেটটা ঠিকমতো দেখলে এবং আগের বাজেটগুলোর সঙ্গে তুলনা করলে দেখা যাবে

এর পরিমাণ পাঁচশ গুণ বেশি, অর্থাৎ ২,৫০০ কোটি টাকার ঘাটতি হবে। গত বছরের বাজেটে উনি দেখিয়েছেন ৯০০ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাবেন মাইনে বাবদ। এই ব্যাপারে কোনও মিটিং-এর প্রসিডিংস বা এক টুকরো চিঠিও তিনি দেখাতে পারবেন কি? কি করে ঐ টাকাটা তিনি বাজেটের মধ্যে দেখালেন আমি জানি না। এই বছরেও ধরেছেন ৯০০ কোটি টাকার কিছু বেশি, জানি না সেই টাকাটা কোথা থেকে আসবে। কয়েক বছর আগে পিয়ারলেস, স্টেট কো-আপারেটিভ ব্যাঙ্ক থেকে টাকা ধার নেওয়া হয়েছিল, এবারে কোন জায়গা থেকেই টাকা ধার পাওয়ার কোনও উপায় নেই। সেই টাকাটা প্ল্যান বাজেট থেকেই কাটা হবে, প্ল্যান বাজেটে কম টাকা খরচ করা হবে এবং সাধারণ মানুষের ঘাড়ে সেই বোঝা চাপানো হবে। ওনার স্বপ্নটা সাধারণ মানুষের কাছে দুঃস্বপ্ন হয়ে ফিরে আসবে। উনি কিছু টাকা বরাদ্দ করেছেন বিভিন্ন প্যারাগ্রাফে, বিভিন্ন অনুচ্ছেদে, যেমন—আট লক্ষ বেকারের কর্ম সংস্থান উনি করবেন বলেছেন। যে টাকা উনি রেখেছেন তাতে দেখা যাচ্ছে মাথাপিছু ১০০ টাকার বেশি দেওয়া যাবে না। মাথাপিছু একশ টাকা দিয়ে আট লক্ষ বেকারের কর্ম সংস্থান কি করবেন আমি জানি না। এটা কি ওনার কল্পনা! আপনি ১০০ কোটি টাকা রুগ্ন শিল্পগুলোর জন্য দেবেন বলেছেন, তার মধ্যে ২০ কোটি টাকা ডানলপকে দেবেন, বাঁকি টাকা দিয়ে আপনি কটা রুগ্ন শিল্পকে চালু করবেন সেটা আমি বুঝতে পারছি না। উনি প্রায়ই একটা কাঁদুনি গান স্বল্প সঞ্চয়ে সুদের হার কমিয়ে দেওয়া হয়েছে। এই কাঁদুনি কিন্তু অন্ধ্রপ্রদেশ, মহারাষ্ট্র, গুজরাট গায় না। স্বল্প সঞ্চয় কখনও মানুষকে এগিয়ে নিয়ে যেতে পারে না, এটা তাদের বিপদের দিনে কাজে লাগতে পারে। সেইজন্য কোম্পানির শেয়ার, বন্ড, আরও যেগুলো ভাল ইনভেস্টমেন্ট সেদিকেই মানুষ চালিত হয়। স্বল্প সঞ্চয় অর্থনৈতিক অবস্থার কোনও উন্নতি করতে পারে না, সেটা বিপদের দিনে কাজে লাগতে পারে। এখন অবশ্য একটা জিনিস কমে আসছে, মৌ সই করা এবং বিদেশ যাত্রা। বিদেশ থেকে শিল্পপতি ধরে আনার কৃতিত্ব দাবি করা হচ্ছে। হলদিয়ার মিৎসুবিশী কারখানা কোনও সময়েই ভায়াবেল হবে না। এইগুলো চালু হবে এবং কিছুদিন পরে বন্ধ হয়ে যেতে বাধ্য। আপনি বলেছিলেন যে, ৫০০ টাকা করে বন্ধ কারখানার শ্রমিকদের দেওয়া হবে। কিন্তু দেওয়া হচ্ছে না। তাদের জন্য কিছু ব্যবস্থা করলে তাদের আত্মহত্যার কারণগুলি ঘটত না এবং অপুষ্টিতে মৃত্যু ঘটত না। তাদের সম্পর্কে এই বাজেট বক্তৃতায় তেমন কিছু লেখা নেই। পুলিশ সম্বন্ধে তিনি কিছু বলেননি। অথচ এই তিনি প্রায় ৬০ কোটি টাকার মতো বাড়িয়েছেন। সেটা এই বাজেট বিবৃতিতে তিনি বলেননি। আমার সময় হয়ে এসেছে। এই কটি কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 p.m.]

**Shri Narbahadur Chhetri :**

Hon'ble Deputy Speaker, Sir,

While opposing the Budgetary Demands put forward by the Hon'ble Finance Minister, I would like to say something. Sir, we can see this year's Budget put forward by the Hon'ble Finance Minister as 'Millennium Budget'. Enough has been said in its favour, claims and counter-claims have been put forward by different legislators. I am not going into any controversy. What I would like to emphasize here is somehow people of Darjeeling Hills have been left out from the eyes of the Hon'ble Finance Minister. Hon'ble Minister perhaps knows Darjeeling-Hills is an area which deserves more allocation, I mean financial allocation, since people residing in the hill areas are suffering from various problems. Geographical features of the hills are different, agricultural output in the hills is almost half from the planes area; moreover Darjeeling is an area which has been devastated by the agitation not long ago.

Many things in the hill areas are to be recreated. But so far financial allocation is too meagre. The Hon'ble Finance Minister has put forward a demand for Rs. 25 thousands crores but a sum of Rs. 176 crores has been given to Darjeeling hills. It is too meagre for overall developmental activities of the Hills. Sometimes Hills are devastated by the land slides, roads and bridges are damaged. All the tourism facilities are thrown out of gear. What Darjeeling hills are granted is a lump sum grant of around 100 crores of rupees annually. And Darjeeling Gorkha Hill Council is persistently demanding for this allocation for the last ten years also. But, so far our Finance Minister has not allocated this type of fund for the development of hill regions. In Darjeeling Hills, tourist-traffic has gone down. This state would have benefited. It could have got foreign money, due to boost in tourist-traffic. But the Tourist-traffic which is diverted towards Sikkim due to lack of infrastructural

facilities in Darjeeling hills. There are not good roads. There is lack of drinking water in Darjeeling Hills. Darjeeling hills are affected due to scarcity of water. All these things are to be arranged properly and I hope the Hon'ble Finance Minister would look into this. Moreover, you know, Sir, there are many tea gardens in the Darjeeling Hills. During British period, there are 125 tea gardens. Now, the number of gardens has been reduced to 75 and most of the gardens have become sick and a few of them are on the verge of collapse. The Hon'ble Finance Minister has done very good things by reducing the taxes on refrigerator, air conditioners fans or several other items. But, what the world famous Darjeeling Tea deserves in outright sales tax, Darjeeling tea is an item: It is one of such items which earn lakhs of rupees on foreign currency and our country is deprived of this. If Hon'ble Finance Minister had redued the Excise Duty on Darjeeling tea, it would have boosted the health and hygene of the tea gardens. Thereby dozens of workers who work in Darjeeling tea gardens would have been benefited. Moreover, Sir, since time is over I conclude. Thank you very much.

**শ্রী জাহাঙ্গীর করিম ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী গত ২২ মার্চ বিধানসভায় ২০০০-০১ সালের যে ব্যয় বরাদ্দ উপস্থাপন করেছেন আমি তাঁকে পূর্ণ সমর্থন জানিয়ে দু-চারটি কথা বলছি। কিন্তু দুঃখের কথা কার কাছে বলব? বিরোধীরা বলে চলে গেলেন। এখন উপরে ভগবান, আর নিচে আপনি আছেন এই হাউসে তাই আপনার কাছেই আমার আবেদন-নিবেদন করছি। বর্তমান কেন্দ্রীয় সরকার যাঁরা দিল্লিতে বসে আছেন তাঁরা এখানে বক্তৃতা করলেন আমরা শুনছিলাম, কিন্তু আমাদের কথা তাঁদের কাছে পৌঁছতে চাই। কংগ্রেসিরা কি বলবেন জানি না, তাঁরা পরোক্ষ ভাবে দিল্লির সরকারকে সমর্থন করবেন কিনা জানি না। বক্তব্যের মধ্যে দিয়ে যা বোঝা গেল কেন্দ্রীয় সরকারের যে বাজেট তৈরি হল একবারও তাঁরা সেই বাজেটের বিরোধিতা করলেন না। এর থেকেই মনে হচ্ছে দিল্লির সরকারকে এঁরা পরোক্ষ ভাবে সমর্থন করবেন। আমাদের পশ্চিমবঙ্গের সংস্কৃতিকে যাঁরা ধ্বংস করেছে সেই তৃণমূল কংগ্রেস তাঁরা জোট বদ্ধ হয়েছে এন.ডি.এ. সরকারে এবং তাঁদের সাথে জোট বদ্ধ হয়ে সরাসরি জন্মদাতা যে কংগ্রেস তাঁরা সমর্থন করবেন। যদি সমর্থন না করেন তাহলে তাদের দলের কিছু লোক এখানে তাঁদের দলে বসবাস করছে, ভিতরে কংগ্রেস আর বাইরে তৃণমূল। স্বাভাবিক ভাবেই তাঁদের মধ্যে কারা দিল্লির সরকারের সমর্থন করবেন আর

কারা বিরোধিতা করবেন সেটা পরিষ্কার ভাবেই বোঝা যায়। আপনি জানেন আমাদের মাননীয় অর্থমন্ত্রী বাজেট এখানে রেখেছেন, বাংলার মানুষের স্বপ্ন বাস্তবায়িত করার সংকল্প নিয়ে এই প্রস্তাব এখানে উত্থাপন করেছেন। কি দেখছি আমরা? আমরা দেখছি পশ্চিমবঙ্গে যেখানে সারা ভারতবর্ষের মোট ভূ-ভাগের দু-ভাগ আমাদের আছে। এখন সারা ভারতবর্ষের মোট কৃষি জমির সাড়ে ৩ পারসেন্ট জমি নিয়ে আছে যার দ্বারা ৮ কোটি মানুষের দায়ভার আমাদের বহন করতে হবে। এই জায়গায় দাঁড়িয়ে আমাদের কৃষি ব্যবস্থার উপর দিল্লির এন.ডি.এ. সরকার তাঁরা আঘাত আনার চেষ্টা করছে। যেখানে ৭৬ ভাগ আমাদের দেশের মানুষ কৃষির উপর নির্ভরশীল। কৃষিই যাঁদের জীবীকা সেখানে কৃষির উপর আঘাত স্বাভাবিক ভাবেই সারা দেশের মানুষের একটা ব্যাপক অংশের উপর আঘাত হানার চেষ্টা করছেন। আমাদের রাজ্যের সীমিত ক্ষমতার মধ্যে—আমাদের দেশের অর্থনীতি একটা অখন্ড অর্থনীতি, কোনও আলাদা অর্থনীতি নয়। রাজ্যে রাজ্যে আলাদা অর্থনীতি এই রকম অর্থনীতির ব্যবস্থা আমাদের ভারতবর্ষে নেই। অখন্ড অর্থনীতির মধ্যে আমরা আছি। সারা দেশে যে অর্থনীতি বিরাজ করছে সেখানে আমাদের রাজ্যেও সেই অর্থনীতির প্রভাব পড়বেই। আমাদের পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী তিনি তো আর নোট ছাপাতে পারেন না। এঁরা ভাবেন শালবনীর টাঁকশাল বুঝি পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের। কারণ দিল্লির সরকারের ক্ষেত্রে হলে নোট ছাপবেন, কিন্তু আমাদের রাজ্য পারে না এবং কোন রাজ্যই পারে না। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আছে বলেই তাঁরা পারে না, তা নয়। আমাদের রাজ্য পারে না বিদেশ থেকে ঋণ নিতে। কারণ এটা দিল্লির সরকারের দায়িত্ব। বিদেশ থেকে ঋণ নিয়ে আমরা আমাদের রাজ্যকে চালাব, এটা আমরা পারি না। তা ছাড়া দিল্লির সরকারের পকেট-মারার ব্যবসা আছে।

[6-10 — 6-16 p.m.]

এরা বিভিন্ন ভাবে পকেট মারে সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত। সকাল থেকে শুরু করে আমি আপনি যে জিনিস-পত্র কিনি তার দামের একটা অংশ কেন্দ্রীয় সরকারকে ট্যাক্স হিসাবে দিতে হয়। পকেট মারি ব্যবসা। আজকে আর গ্রামাঞ্চলে থেকে কেউ দু-পয়সা দাও বলে ভিক্ষা করতে আসে না। আর, ভিক্ষুকরাও ওদের ট্যাক্স থেকে রেহাই পায় না। একটা দেশলাই কিনতে গেলে দেখা যায় তাতে সেন্ট্রাল একসারসাইজের ডিউটির টিকিট লাগানো থাকে এবং সেই টিকিট ছিঁড়ে দেশলাই ব্যবস্থার করা হয়। এটা কেন্দ্রীয় সরকারের ট্যাক্স এই ট্যাক্স তারা নিচ্ছে। কিন্তু এক্ষেত্রে রাজ্যের বর্ধিত অংশ আমাদের দেওয়া হচ্ছে না। এই জায়গায় দাঁড়িয়ে আমাদের রাজ্য সরকার এই বাজেট উপস্থাপিত করেছেন। কিন্তু কি দেখছি আমরা? দেখছি, সারা দেশ জুড়ে কোটি কোটি মানুষ, ১০০ কোটির

দেশের ভারতবর্ষকে ওঁরা বিদেশের মুখাপেক্ষী করে দিচ্ছে, খাদ্য সংক্রান্ত বিষয় বিদেশের হাতে তুলে দেওয়া হচ্ছে। খোলা বাজার আজকে কাদের জন্য? খোলা বাজার শিল্পপতি, পুঁজিপতি না মাননীয় দীপক ঘোষ মহাশয়দের জন্য? খোলা বাজার শিল্পপতিদের জন্য, গ্রামের গরিব মানুষের জন্য নয়, কৃষকদের জন্য নয়। আমাদের দেশের বাজার খুলে দেবার ফলে বিভিন্ন দেশের জিনিস এখানে এসে বিক্রি হচ্ছে। আমরা দেখছি, আমাদের দেশে উৎপাদিত দ্রব্য সামগ্রির উপর উৎপাদন কর বৃদ্ধি করে দেওয়া হয়েছে। আর, আমদানিকৃত জিনিস-পত্রের ট্যাক্স কমিয়ে দেওয়া হয়েছে। এই ট্যাক্স কমিয়ে দেওয়ার ফলে আমাদের দেশের ক্ষুদ্র-প্রান্তিক চাষীর উৎপাদিত সামগ্রির দাম কমে যাচ্ছে। এই জায়গায় দাঁড়িয়ে কৃষকদের উপর আঘাত হানার চেষ্টা করা হচ্ছে। আমাদের দেশের চাষীরা রোদে পুড়ে জলে ভিজে ফসল ফলিয়ে যখন মাথায় করে বাজারে বিক্রি করতে যায় তখন মালিকরা যে দাম বলে তাতেই বিক্রি করতে হয়, নিজেদের দামে বিক্রি করতে পারে না। আজকে টাটা কোম্পানির একটা কোদাল কিনতে গেলে, ফাইজার কোম্পানির কিটনাশকে দাম লেখা থাকে। কিন্তু আমাদের দেশের কৃষকরা তাদের পণ্যের দাম বেঁধে বিক্রি করতে পারে না। যদি টাটা, বিড়লা, গোয়েঙ্কা, সিংহানিয়া, ঝুনঝুনওয়ালারা তাদের উৎপাদিত সামগ্রির দাম বেঁধে বিক্রি করতে পারে তাহলে আমাদের দেশের কৃষকরা তাদের জিনিসপত্রের দাম বেঁধে কেন বিক্রয় করতে পারবে না। গত ৫২ বছর ধরে, প্রথমে কংগ্রেস এবং এখন এন.ডি.এ. সরকার আসার পরও এসব ব্যাপারে তাদের কোনও ভ্রুক্ষেপ নেই। আজকে ভারতবর্ষের ১০০ কোটি মানুষের মধ্যে প্রায় ৫০ কোটি মানুষই নিরক্ষর। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী জবাব দেবেন যে পরিকল্পনাগুলো করেছেন। কিন্তু ভাবতবর্ষের অর্ধেক মানুষ নিরক্ষর। যারা রোদে পুড়ে জলে ভিজে শিক্ষা প্রতিষ্ঠান তৈরি করে, মন্ত্রী তৈরি করে, সেই শ্রষ্ঠারাই আজকে বঞ্চিত। কারা শ্রষ্ঠা, যারা রোদে পুড়ে, জলে ভিজে বিদ্যালয় গৃহ তৈরি করেছে; বিদ্যার মন্দির তৈরি করেছে; বিদ্যার মসজিদ তৈরি করেছে। অথচ সৃষ্টি থেকে শ্রষ্ঠারা বঞ্চিত হয়েছে। আজ আমাদের মাননীয় অর্থমন্ত্রী শ্রষ্ঠাকে সৃষ্টির কাছে ফিরিয়ে নিয়ে যাওয়ার জন্যই এই বাজেট তৈরি করেছেন। এই বাজেট ভারতবর্ষের সমস্ত রাজ্যের নিরক্ষর মানুষদের কাছে একটা দিক উন্মোচন করে দেওয়ার বাজেট। তাই আমি এই বাজেটকে পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং আমার বক্তব্য শেষ করছি।

**(এরপর সভা ২৮-০৩-২০০০ বেলা ১১-টা পর্যন্ত মুলতুবি ঘোষিত হয়।)**

## Adjournment

The House was then adjourned at 6-16 p.m. till 11 a.m. on Tuesday, the 28th March, 2000 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 28th March, 2000 at 11.00 A.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 23 Ministers, 12 Ministers of State and 198 Members.

### Held Over Starred Questions
### (to which oral Answers were given)

[11-00 — 11-10 a.m.]

QUESTIONS AND ANSWERS

.....(noise).....

(At this stage sevral Hon'ble Congress (I) and TMC Members rushed to Speaker's Well shouting slogans)

.....(noise and interruptions).....

**Mr. Speaker :** Mr. Mozammel Haque put your question.

**গ্রাম ও শহরাঞ্চলে ভি. ডি. ও. শো**

*২০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৫) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ও শ্রী ইউনুস সরকার ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রাম ও শহরাঞ্চলে ভি.ডি.ও. শো-র ব্যাপক প্রসার সম্বন্ধে সরকার অবহিত আছেন কি না ;

(খ) থাকলে, (১) প্রদত্ত লাইসেন্সের সংখ্যা কত ; এবং

(২) লাইসেন্সবিহীন ভি.ডি.ও. শো-র সংখ্যা কত?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ১১৮টি।

(২) সম্ভবত লাইসেন্সবিহীন ভি. ডি. ও. হলের সংখ্যা ২৩৫টি, সাধারণভাবে হলগুলিতে প্রতিদিন ২টি করে শো হয়।

(গোলমাল)

স্যার, এখন প্রশ্নোত্তর পর্ব চলছে কিন্তু গোলমালের জন্য প্রশ্ন কিছু শোনা যাচ্ছে না।

(গোলমাল)

আপনি আমাকে যদি অনুমতি দেন তাহলে আমি প্রাথমিক যে রিপোর্ট পেয়েছি সেই রির্পোটের উপর দাঁড়িয়ে বলতে পারি মাননীয় বিরোধী দলের সদস্যরা যা দাবি করছেন সেই নিয়ে।

(noise and interruption)

**Mr. Speaker :** After question hour.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কখন বলব সেটা আপনি ঠিক করবেন, কিন্তু আমি উত্তর দিতে প্রস্তুত।

(noise and interruption)

**Mr. Speaker :** Question hour will never be suspended.

* 20 H. O.

**Mr. Speaker :** Mr. Mozammel Haque put your question.

[11-00 — 11-20 a.m.]

(noise and interruptions)

(At this stage the Hon'ble Congress, Trinamul Congress and BJP Members were seen shouting slogans in front of

Mr. Speaker's Chair)

**Mr. Speaker :** Hon'ble Members, please take your seats. The Questions' Hour is going on.

(noise)

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে বসেছি।

(noise and interruptions)

**নাবার্ডের সহায়তায় ক্ষুদ্রসেচ প্রকল্প রূপায়ণ**

*৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮) **শ্রী আবু আয়েশ মন্ডল :** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৯-২০০০ আর্থিক বছরে এ রাজ্যের ক্ষুদ্রসেচ প্রকল্পগুলি রূপায়ণের জন্য নাবার্ড এর গ্রামীণ পরিকাঠামো উন্নয়ন তহবিল থেকে ঋণ মঞ্জুর করা হয়েছে ;

(খ) সত্যি হলে,

(১) মঞ্জুরীকৃত ঋণের পরিমাণ কত ; এবং

(২) প্রাপ্ত ঋণে কি কি কাজ করা হয়েছে?

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য :** আমি প্রথেমে হেল্ড ওভার কোয়েশ্চেনের যে উত্তর জানতে চেয়েছেন সেটা বলে দিচ্ছি।

(ক) হ্যাঁ।

(খ)

১। ১৯৯৯-২০০০ সালে ৪৫.৭৮৩১ কোটি টাকা আর. আই. ডি. এফ-২ বাবদ মঞ্জুর হয়েছে যার মধ্যে ৩৪.৩৪ কোটি টাকা ঋণ বাবদ নাবার্ড থেকে পাওয়া গেছে।

২। প্রাপ্ত টাকায় উচ্চ ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ মধ্যম ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ। নিম্ন ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ, অগভীর নলকূপ এবং বৃহৎ ও ক্ষুদ্র নদী জলোত্তলন প্রকল্পের কাজ করা হয়েছে এবং

হচ্ছে।

বর্তমান বছরে ১০৭টি উচ্চ ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ (এইচ. ডি. টি. ডব্লিউ), ৪৪টি মধ্যম ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ (এম. ডি. টি. ডব্লিউ), ৬০টি নিম্ন ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ (এন. ডি. টি. ডব্লিউ), ১২টি অগভীর নলকূপ (বৈদ্যুতিক) (এম. টি. ডব্লিউ ইলেক্ট্রিক্যাল) এবং ১৩৫০টি অগভীর নলকূপ (ডিজেল চালিত) খনন করা হয়েছে।

উচ্চ ক্ষমতা সম্পন্ন, মধ্যম ক্ষমতা সম্পন্ন, নিম্ন ক্ষমতা সম্পন্ন এবং অগভীর নলকূপ-এর বৈদ্যুতিক করণের কাজ চলছে।

এ ছাড়া ২৪৭টি ক্ষুদ্র নদী জলোত্তলন প্রকল্প এবং ৪৯টি বৃহৎ নদী জলোত্তন প্রকল্পের কাজও হয়েছে।

(At this stage Congress MLAs walked out of the House)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এটা খুব দুঃখজনক। গতকাল শিক্ষকদের ওপরে যেভাবে লাঠিচার্জ হ'ল, এটা খুব দুর্ভাগ্যজনক। আমি এর তীব্র নিন্দা করছি। এখানে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী আছেন। আমি অবিলম্বে এর তদন্ত দাবি করছি এবং দোষী পুলিশ অফিসারদের শাস্তি দাবি করছি।

স্যার, কোয়েশ্চেনের বাইরে আমি একটি অন্য কঁথা বলতে চাই যে এই বিধানসভাতে শিক্ষকদের উপরে যে অত্যাচার করা হল তার উপরে আলোচনা করা হোক এবং প্রতিবাদ জানিয়ে ওয়াক আউট করছি।

**(এই সময়ে শ্রী দেবপ্রসাদ সরকার সভাকক্ষ ত্যাগ করেন।)**

**(কংগ্রেসি সদস্যরা পুনরায় সভাকক্ষে প্রবেশ করেন।)**

[11-20 — 11-30 a.m.]

**শ্রী হাফিজ আলম সৈরানি ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, নাবার্ডের থেকে টাকা নিয়ে বিভিন্ন ক্ষুদ্র সেচে পরিকল্পনার তালিকা আপনি দিয়েছেন এবং কোন কোন কাজ করেছেন তা তালিকাতে বলেছেন। আমার প্রশ্ন যে, যে সমস্ত ক্ষুদ্র সেচ প্রকল্প আগে ছিল যেমন রিভার লিফট্ পাম্প বা ডিপ টিউবেল, তাতে নদীর গতিপথ পরিবর্তনের ফলে অনেক জায়গায় রিভার লিফট্ পাম্প বন্ধ হয়ে গেছে।

তারপরে অনেক জায়গায় তার চুরির ফলে ডিপ টিউবেল বন্ধ হয়ে গেছে। সুতরাং এসব চালু রাখার জন্য আপনি কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা জানাবেন কি?

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য :** এই ব্যাপারে আমাদের কোনও সেক্টর থেকে আমরা টাকা বরাদ্দ করি, তাতে কিছু কাজ সম্পন্ন করেছি এবং কিছু করার চেষ্টা করছি। এছাড়া ডব্লিউ বি. আই. এফ. বি. সি.-র সেখানে ১০০ পারসেন্ট লোন এবং ১৬ পারসেন্ট ইন্টারেস্টে—একটা ঋণের ব্যবস্থা ছিল এবং সেই ঋণের টাকা থেকে ডব্লিউ. বি. আই. এফ. সি. একটা পরিকল্পনা করেছে যে রাজ্যগুলোর যেগুলো চালু প্রকল্প নষ্ট হয়েছে সেগুলো আপাতত অস্থায়ীভাবে চালু করা হবে। ইতিমধ্যেই ৯৭টির মধ্যে ৮৪টির কাজ সম্পন্ন করা হয়েছে এবং চালু করা হয়েছে। বাকিগুলোর পরিকল্পনার ক্ষেত্রে ৪০ কোটি টাকা ধরা ছিল এই খাতে নতুন এবং পুরনো সমস্তর জন্য ৪০ কোটি টাকা ধরা ছিল। সেগুলো ডিসেন্ট্রালাইজ অনুযায়ী জেলা পরিষদের কাছে স্টেট ফিনান্সের যে প্রোপরশন, সেই প্রোপরশন অনুযায়ী ভাগ হবে। সেই অনুযায়ী বিভিন্ন জেলাগুলোর কাছে ৪০ কোটি টাকা ইতিমধ্যেই পাঠানো হয়েছে। এবং তাতে গভর্নমেন্ট অর্ডার ফিনান্সের পাঠানো হয়েছে। তাতে বলা হয়েছে যে, আগে যে পরিকল্পনা করতে বলা হয়েছিল সেই পরিকল্পনায় নতুন এবং পুরনো যে পরিকল্পনা তৈরি করা হয়েছিল সেগুলো জেলা পরিষদ যাতে কার্যকর করে এই টাকা দিয়ে এবং বাকি টাকা দিয়ে জেলার পরিকল্পনা কমিটি এবং প্রত্যেকটি জেলায় জেলায় আমাদের যে সাইড সিলেকশন কমিটি আছে, সেই সাইড সিলেকশন কমিটির চেয়ারম্যান হচ্ছেন জেলা পরিষদের সভাধিপতি, সেই সাইড সিলেকশন কমিটির মাধ্যমে যাতে করে পরিকল্পনা গ্রহণ করে সেগুলো কার্যকর করা হয়। নতুন এবং পুরনো যেগুলো অকেজো আছে সমস্তগুলোকে চালু করা হবে।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল :** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, বিভিন্ন ক্ষুদ্র সেচ প্রকল্পের মাধ্যমে আপনি জল স্তর মাটির তলার থেকে তুলে নিচ্ছেন। এর থেকে পানীয় জলের সংকট দেখা দিচ্ছে। এই জলের রিভার ফিলিং করার জন্য আপনি কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা জানাবেন কি?

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য :** একটা বিলের কথা এর আগে আমি বলেছি। আমরা দপ্তরের অধীনে আরেকটা ডাইরেক্টরেট আছে এস. ডব্লিউ. আই. ডি. অর্থাৎ সুইড।

আমরা একটা বিল শীঘ্র আনছি, এই যে যত্রতত্র পাম্প বসিয়ে মাটির তলা থেকে জল তুলে নেওয়া হচ্ছে তার ফলে জলস্তর নিচে নেমে যাচ্ছে, একটা ভয়াবহ সংকট এর সৃষ্টি হচ্ছে, আগামী দিনে যদি এটাকে প্রতিরোধ না করা যায় তাহলে আগামী দিনে একটা গভীর সংকট দেখা দিতে পারে। হয়ত পশ্চিমবাংলা মরুভূমি হয়ে যেতে পারে।

সেই কথা খেয়ালে রেখে একটা বিল আমার দপ্তর থেকে ড্রাফট করা হয়েছে, সেই বিলটা ল্ ডিপার্টমেন্টে গেছে, আশা করছি এই বিধানসভা চলাকালীন এই অধিবেশনেই আমরা সেই বিলটা উপস্থিত করবার কথা ভাবছি। যাতে ইন্ডিস্ক্রিমেন্টালি মাটির তলা থেকে জল তোলার যে অবাধ প্রক্রিয়া চলছে সেই প্রক্রিয়াটা বন্ধ হতে পারে। এখানে একটা সরকারি আদেশ আছে, সেই আদেশটা হল যে সুইড এর পারমিশন ছাড়া কোনও প্রাইভেট বা সরকারি সংস্থা কোনও নলকূপ বসালে তার বিদ্যুতিকরণের জন্য অনুসন্ধানের ভিত্তিতে পারমিশন ছাড়া বিদ্যুৎ সংযোগ করতে পারবেন না, এই প্রিকশন নেওয়া হয়েছে।

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে বলতে চাই, রাজ্যে ক্ষুদ্র সেচ প্রকল্পের জন্য ন্যাবার্ড থেকে ঋণ নিয়েছিলেন, তার মধ্যে ডি. জি. এইচ. সি.-কে কত টাকা দেওয়া হয়েছে, শিলিগুড়িকে বাদ দিয়ে?

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ** এই বছরের বাজেট তো এখনও আমাদের সভার সামনে, বিধানসভার সামনে। মাননীয়া সদস্যা জানেন, উনি আমার দপ্তরে বহুবার গিয়েছেন, আমি প্রতি বছরেই কিছু কিছু টাকা ডি. জি. এইচ. সি.-কে বরাদ্দ বাবদ দেওয়ার ব্যবস্থা করি। কিন্তু এটাও জানেন মাননীয়া সদস্যা যে এই যে ক্ষুদ্র সেচ, এই সাবজেক্টটা হচ্ছে ডি. জি. এইচ. সি.-র কাছে ট্রান্সফার সাবজেক্ট, আমার দেওয়ার কথা নয়। তা সত্ত্বেও ৩০ লক্ষ, ৩৫ লক্ষ টাকা আমরা বরাদ্দ করে থাকি নিশ্চয়, সেই দিক থেকে মাননীয়া সদস্যা শুনে খুশি হবেন, ট্রান্সফার সাবজেক্ট হওয়া সত্ত্বেও আমরা এই টাকা আমাদের দপ্তর থেকে অর্থাৎ কোর্স সেক্টার থেকে দিই, ন্যাবার্ড এর লোন থেকে এই টাকা দিতে পারি না। আমি এও বলেছি, যে ডি. জি. এইচ. সি.-র কাছে এটা ফিল করার বিষয়, দার্জিলিং, কার্শিয়াঙ, কালিম্পং এর পাহাড়ে জলের দারুণ সংকট, সেচের ও পানীয় জলের দারুণ সংকট। তার জন্য আমি বহুবার অনুরোধ করেছি, ওখানে গিয়ে অনুরোধ করেছি, ওকে ব্যক্তিগতভাবে অনুরোধ করেছি, আপনারা আপনাদের পাহাড়ি এলাকার জন্য একটা সমগ্র পরিকল্পনা যদি তৈরি করেন, সেই পরিকল্পনা আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে দিল্লির দরবারে নিয়ে গিয়ে আপনাদের হয়ে এক যোগে এই টাকা দিল্লির কাছ থেকে আদায় করা যায় কিনা তার জন্য চেষ্টা করতে পারি। এর জন্য আমি অনেকবার বলেছি, ২/৩ বছর ধরে বলে আসছি, কিন্তু আজ পর্যন্ত কোনও পরিকল্পনা আমাদের দপ্তরের কাছে আসেনি।

সেচ এবং পানীয় জলের কথা ভেবে এই পরিকল্পনা যত সত্ত্বর আমরা রচনা করতে পারি তার জন্য আসুন আমরা একযোগে বিষয়টাকে মুভ করি।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় মন্ত্র মহাশয় বললেন, রাজ্যের ক্ষেত্রে সেচ ব্যবস্থা রূপায়ণের জন্য যত্রতত্র গভীর নলকূপ, অগভীর নলকূপ তৈরি করতে গেলে সার্টিফিকেট নিতে হবে 'স্যুইডের' কাছ থেকে। কোনও কোনও জেলাতে কাজ করতে গেলে এই সার্টিফিকেট নিতে হবে?

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ** রাজ্যের কোনও জেলাতেই 'স্যুইডের' সার্টিফিকেট ছাড়া বা ওদের ক্লিয়ারেন্স ছাড়া কাজ করা যাবে না। এমন কি আমার দপ্তর থেকে সরকারিভাবে যদি কোনও নলকূপ আমরা করতে চাই তাহলেও 'স্যুইডের' ক্লিয়ারেন্স নিতে হবে। কেন না সেখানে মাটির তলায় জল পাওয়া যাবে কিনা এর একটা বৈজ্ঞানিক ভিত্তি যদি না থাকে, যেখানে খুশি সেখানে বসিয়ে দিলাম এটা হতে পারে না। সেইজন্য এটা বে-সরকারি ক্ষেত্রে যেমন সত্য, তেমনি সরকারি ক্ষেত্রেও সত্য।

## Starred Question
## (to which oral answer were given)

### কলকাতা মহানগরীতে তোলাবাজদের দৌরাত্ম্য

*১৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা মহানগরীতে তোলাবাজদের দৌরাত্ম্য বেড়েছে ; এবং

(খ) সত্যি হলে, সরকার এদের বিরুদ্ধে কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** আপনি উত্তরে বললেন না, কিন্তু আপনাদের মন্ত্রিসভার একজন মন্ত্রী বলছেন, এই তোলাবাজদের জন্য সি. এম. ডি.-এর কাজ বন্ধ হয়ে যাচ্ছে। এই তোলাবাজদের বিরুদ্ধে আপনি কি ব্যবস্থা নিয়েছেন যাতে কাজ ব্যাহত না হয়।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যর নির্দিষ্ট প্রশ্নের উত্তরে আমি নির্দিষ্ট উত্তর

দিয়েছি। আপনাকে জানানোর জন্য বলছি, গত দু' বছরে ১৯৯৮-৯৯ সালে কলকাতা এবং কলকাতার পার্শ্ববর্তী অঞ্চলে এই সংখ্যাটা কিছুটা বেড়েছে তাতে কোনও সন্দেহ নেই। কিন্তু ১৯৯৮ সালের থেকে ১৯৯৯ সালে কিছুটা কমেছে, ১৯৯৮ সালে ছিল ৯০, ১৯৯৯ সালে হয়েছে ৮৯ জন। আমি আপনাকে আরেকটু আশ্বস্ত করতে চাই যে, গত তিন মাসে মাননীয় সদস্য সৌগতবাবু এবং পঙ্কজবাবু যে এলাকার প্রতিনিধিত্ব করেন—চার, পাঁচ জন কুখ্যাত এই ধরনের অপরাধী যারা ছিলেন, যারা অপরাধ করতেন, তাদের মধ্যে একজন হচ্ছে—দীনেশ সাহা শেখ পঞ্চু, পিন্টু দে, চিকনা অনিল—এদের বিরুদ্ধে আমরা ব্যবস্থা নিতে পেরেছি বলে বছরের শুরুতেই অপরাধের সংখ্যা কিছুটা কমে এসেছে এবং আরও কমে আসবে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** কলকাতায় এই তোলাবাজদের দৌরাত্ম্য কয়েক বছর ধরে চলেছে। ওরা সন্ত্রাস চালাচ্ছে এবং কেউ ঘর করলে তোলাবাজাদের সেলামি দিতে হয়। এই কথা সকলের জানা আছে। কিন্তু আপনার কাছে আমার প্রশ্ন যে, এই বছর বা গত বছরে থানাগুলিতে এই সম্বন্ধে কোনও কেস হয়েছে কিনা এবং কেস যদি হয়, তার সংখ্যা কত?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কেসের সংখ্যা কত তা আমি এখন বলতে পারব না। আমি আপনাকে কয়েকটা নাম বললাম। এছাড়া একবার কলকাতা পুলিশ অঞ্চলে যারা কাজ করত এই রকম কয়েক জন এক্সটরশানিস্ট—গোপাল তেওয়ারি, গব্বর নাদিন গোড্ডা, কুমার শাহাজাদা, ডোম প্রদীপ, শ্রীধর সমস্ত গ্রেপ্তার হয়েছে বলে মূল কলকাতা শহরে এই ধরনের অপরাধ গত ২ মাসে দ্রুত কমে গেছে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** গত এক বছরে কত জন এই সব তোলাবাজদের হাতে নিহত বা আহত হয়েছে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** নিহত বা আহত সেই রকম ঘটনা নেই। নির্দিষ্ট ভাবে প্রশ্ন করলে দেখতে পারি। এরা নিহত বা আহত করে না। টাকা আদায় করে। একটা মাত্র ঘটনা ঘটেছিল—মনোজ শর্মার ক্ষেত্রে, আপনি জানেন মল্লিক বাজারের ব্যবসায়ী, তার কাছ থেকে টাকা আদায় করতে গিয়ে মারা গিয়েছিল। সাধারণভাবে এই ধরনের ঘটনায় খুন বেশি হয়নি।

**শ্রী অশোককুমার দেব ঃ** আমি দেখতে পাচ্ছি—কলকাতার আশেপাশে তোলাবাজদের দৌরাত্ম্য প্রায় বেড়ে যাচ্ছে। আপনি কি মনে করেন যে, এর পিছনে প্রশাসন বা পুলিশের কোনও মদত আছে? মদত না থাকলে দৌরাত্ম্য দিনের পর দিন কিভাবে বাড়ছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মনে করার কোনও ব্যাপার নেই। যদি পুলিশের ব্যাপারে নির্দিষ্ট কোনও অভিযোগ থাকে—যে এই এলাকার অপরাধের সঙ্গে পুলিশ যুক্ত—আপনি নির্দিষ্ট ভাবে বললে দেখতে পারি। মনে করা ঠিক নয়।

## রাজ্যের জন্য পৃথক দূরদর্শন চ্যানেল

*১৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫) **শ্রী আবু আয়েশ মন্ডল এবং শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের জন্য দূরদর্শনের পৃথক চ্যানেলের অনুমতি চেয়ে কেন্দ্রীয় তথ্য ও সম্প্রচার মন্ত্রকের কাছে রাজ্য সরকারের পক্ষ থেকে পত্র দেওয়া হয়েছিল ;

(খ) সত্যি হলে, কবে উক্ত পত্র দেওয়া হয়েছিল ; এবং

(গ) কেন্দ্রীয় তথ্য ও সম্প্রচার মন্ত্রকের পক্ষ থেকে কোনও উত্তর পাওয়া গেছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৯ই আগস্ট, ১৯৯৯ তারিখে উক্ত পত্র পাঠানো হয়েছে।

(গ) হ্যাঁ।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আপনি বললেন যে, ৯ই আগস্ট কেন্দ্রীয় তথ্য সম্প্রচার মন্ত্রকে চিঠি দেওয়া হয়েছে। উত্তর এসেছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি যে চিঠি পাঠিয়েছিলাম—তার উত্তরে কেন্দ্রীয় মন্ত্রী আমাকে জানিয়েছেন যে, রাজ্য সরকারের পক্ষ থেকে নিজেরা সরাসরি কোনও টি. ভি. চ্যানেল করতে পারে না। এটা কেন্দ্রীয় সরকারের নীতি। বিশেষ করে প্রসার ভারতী তৈরি হওয়ার পরে—সেটা আমরাও মনে করি। কিন্তু আমার প্রশ্ন ছিল রাজ্য সরকার থেকে খানিকটা পরোক্ষ উদ্যোগ নিতে পারি কিনা। অর্থাৎ ফিল্ম ডেভেলপমেন্ট কর্পোরেশনের মাধ্যমে কিছু করতে পারি কিনা এবং ফিল্ম ডেভেলপমেন্ট কর্পোরেশনের মাধ্যমে টি. ভি. চ্যানেল যেগুলি আছে, তাদের সঙ্গে যৌথ উদ্যোগে কিছু করতে পারি কিনা। আমরা সেই অনুমতি পেয়েছি। সেইভাবে খানিকটা উদ্যোগ নিয়েছি। পরিকল্পনা সফল হলে সভাকে জানা। আমরা একটা পূর্ণাঙ্গ চ্যানেল না হলেও ৪ ঘন্টার মতো টি.

ভি. চ্যানেল পরিচালনা করার চেষ্টা করছি।

**শ্রী নির্মল দাস** : আপনার এই উদ্যোগকে ধন্যবাদ জানাচ্ছি। আমাদের রাজ্যে কিছু নাইনথ ফাইভ ইয়ার প্ল্যান আছে। উত্তরবঙ্গেও একটা দুটো আছে। যেমন আমাদের আলিপুর-দুয়ারে ঘোষণা করা হয়েছিল যে, এই সমস্ত লো পাওয়ারগুলিকে হাই পাওয়ারে নিয়ে আসার জন্য বিশেষ করে বাংলাদেশ এলাকায় ডিসটার্ব হয়। এটা সকলের দাবি যে, মেট্রো চ্যানেলের যে সুযোগ, এটা যাতে করে মেট্রো এলাকার বাইরের মানুষরা পান তার জন্য ব্যবস্থা করা।

এই ব্যাপারে আপনাকে চিঠি দিয়েছিলাম। কেন্দ্রীয় মন্ত্রী এর আগে যিনি ছিলেন, প্রমোদ মহাজনের আগে, সুষমা স্বরাজ তিনি তো রাজনৈতিক সিদ্ধান্ত নিতেন সব বাতিল করে দিতেন। জেটলির সঙ্গে যোগাযোগ করে এই বিষয়ে রাজ্য সরকার কোনও উদ্যোগ নিয়েছেন কিনা, উদ্যোগ নেওয়ার কোনও সুযোগ আছে কিনা অবহিত করবেন কি?

[11.40 — 11.50 a.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য** : আপনি যে প্রশ্নটা বলেছেন সেটা সম্পূর্ণভাবে অর্থাৎ টেলিভিশন, ট্র্যান্সমিশন সেটাকে আপগ্রেড করার সম্পূর্ণ দায়িত্ব কেন্দ্রীয় সরকারের এটা করার দায়িত্ব আমাদের নয়। আমাদের ক্ষমতাও নেই। উত্তরবঙ্গে অসুবিধা আছে আমরা জানি। এই ব্যাপারে আপনি চিঠি দিলে আমি কেন্দ্রীয় মন্ত্রীকে পাঠাতে পারি। কিন্তু আমরা যেটা চেষ্টা করছি সেটা হল রাজ্য সরকারের পরোক্ষ উদ্যোগে কোনও একটা কর্পোরেশনের মাধ্যমে কোম্পানি ফ্লোট করে আমরা একটা টি. ভি. চ্যানেল, পূর্ণাঙ্গ না হলেও আবশ্যিকভাবে কয়েক ঘন্টার জন্য করার চেষ্টা করছি। সেটা হলে আপনারা উত্তরবঙ্গের জন্যও পাবেন।

***148 Not called.**

***149 Held Over.**

### Police Firing in the State

*150. (Admitted question No. *483) **Shri Abdul Mannan and Shri Gyan Singh Sohan Pal :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) on how many occasions the police opened fire in the State during the year 1999; and

(b) the number of persons killed and/or injured in such firings?

**Shri Buddhadeb Bhattacharjee :**

(a) 115.

(b) Killed—29

Injured—67

**Shri Gyan Singh Sohanpal :** Sir, find from the figures furnished by the Hon'ble Police Minister, this year 115 times police opened fire and 29 persons were killed. Sir, fortunately, I have the figures of 1998 as well, which has been furnished by the Hon'ble Minister. Last year, Sir, police opened fire 116 times and 21 persons were killed. Sir, I have the figures of 1998 also which the Hon'ble Minister furnished in the floor of this House. In 1998 police opened fire 116 times—the figures were given by you—and 21 persons were killed—that was also given by you. Now, Sir, if you see both the figures you will find that there has been an increase in number of police firings. Sir, I have the figures also for 1995-96. In 1995, 15 persons were killed and in 1996, 16 persons were killed. How persons are being killed by the police firing? I will only deal with 1998. Sir, in 1998, the Hon'ble Minister has said that because of anti-socials and criminals police had opened fire. That is why the figure has gone up—21 persons were killed. Only in this context, my supplimentary is—will the Hon'ble Minister be please give us a break up of the number of injuries and number of deaths as regards :

(a) involving political movement

(b) political clash

(c) criminal activities এই ইয়ারে ১৫ বার ফায়ারিং হয়েছে এবং ২৯ জন মারা গেছে। আমি ব্রেক-আপটা চাইছি যে পলিটিক্যাল মুভমেন্টে কতবার ফায়ারিং হয়েছে এবং কত লোক মারা গেছে? পলিটিক্যাল ক্ল্যাসেস কতবার হয়েছে আর কত লোক মারা

গেছে? ক্রিমিন্যাল অ্যাকটিভিটিজে কতবার ফায়ারিং হয়েছে এবং কত লোক মারা গেছে? দিস ইজ মাই কোয়েশ্চেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য ১৯৯৮-এর ফিগার যেটা উনি বলেছেন আমি একটু সংশোধন করে দিচ্ছি, হয়ত এটা ঠিকই কোনও একটা ব্যাপারে বলেছিলাম, কিন্তু ফাইন্যালি আমার কাছে যে রিপোর্ট আছে ১৯৯৮ সালে টোটাল ফায়ারিং হয়েছে ১১৭। আর ১৯৯৯ অর্থাৎ লাস্ট ইয়ারে হয়েছে ১১৫। আর ডেথ-টোল হচ্ছে ১৯৯৮-তে ২৪ এবং ১৯৯৯-তে ২৯। এই হচ্ছে ডিফারেন্স, কিন্তু নাম্বার অফ ফায়ারিং ১১৫ এবং ১১৭, ডিফারেন্স অ্যাটলিস্ট টু। আর আপনি যেটা বললেন পলিটিক্যাল ক্ল্যাসেস-এ ফায়ারিং কতবার হয়েছে ইত্যাদি ইত্যাদি, এটা খুব ডিফিকাল্ট। আমার কাছে যা ফিগার আছে তাতে প্রিভেনশন অফ ক্রাইম করতে গিয়ে ফায়ারিং কত হয়েছে সেটা বলেছি, মভ ভায়োলেন্স বলে একটা ফিগার আছে সেখানে পলিটিক্যাল পার্টিজ তার ক্ল্যাসেসটা ইনক্লুডেড, আর আদারওয়াইজ কিছু আছে। প্রিভেনশন অফ ক্রাইম করতে গিয়ে পুলিশকে ফায়ারিং করতে হয়েছে ১৯৯৫—৫০, ১৯৯৬—৪৬, ১৯৯৭—৫৪, ১৯৯৮—৬১, ১৯৯৯—৬৩ এবং বেশির ভাগ ক্ষেত্রেই আমরা দেখেছি এটা জাস্টিফায়েড। কিন্তু পুলিশ ফায়ারিং মভ-ভায়োলেন্সে যখন হয়েছে সেখানে সব ক্ষেত্রেই আমি বলতে পারব না যে ইট ইজ জাস্টিফায়েড। সেখানে হয়েছে ১৯৯৮—৫৬, ১৯৯৯—৪৭। প্রত্যেকটা ইনসিডেন্টকে যদি আরও একটু অ্যানালিসিস্ করা যায় তাহলে আমি আপনার প্রশ্নের ঠিক উত্তর দিতে পারতাম। তা সত্ত্বেও আমি এটা আপনাকে বলতে পারি আমার অ্যামব্যারাসমেন্টের কোনও ব্যাপার নেই, ইউ মাস্ট অ্যাপ্রিসিয়েট যে ১৯৯৫, ১৯৯৬, ১৯৯৭ ক্রমান্বয়ে ফায়ারিং কমে আসছিল ১০৭, ১০১, এবং ৯৫ কমে গেল, কিন্তু ১৯৯৮, ১৯৯৯-তে একটু বেড়ে গেল ১১৫ এবং ১১৭। এর দুটো কারণ, একটা হচ্ছে ক্রিমিনাল অ্যাকটিভিটিজ খানিকটা বেড়েছে সার্টেনলি এটা একটা কারণ, আর একটা কারণ কয়েকটা ডিস্ট্রিক্ট-এ মেদিনীপুর, হুগলি, বাঁকুড়ায় পলিটিক্যাল ক্ল্যাসেস যা হচ্ছে এবং তার জন্য তৃণমূল এবং বি. জে. পি. মেইনলি রেসপন্সিবল। এখানে যে ভায়োলেন্স হয়েছে তার জন্য ফায়ারিং করতে হয়েছে কিছু কিছু ক্ষেত্রে, এই জন্যই নাম্বারটা বেড়েছে। আপনাকে আমি বলছি যে আপনার এই ফিগার থেকে এটা বলা যায় না যে পুলিশ মেজরিটি ক্ষেত্রে আন্নেসেসারি ফায়ারিং করেছে। এটা বলা যেতে পারে যে ক্রাইম একটু বেড়েছে বলেই ফায়ারিং বেড়েছে। আপনাকে আমি লাস্ট টাইম বলেছিলাম সামটাইমস ইট ইজ এ ক্রাইম নট টু ফায়ার হোয়েন ফায়ারিং ইজ নেসেসারি। এই জন্য আমি বলছি যে আননেসেসারি ফায়ারিং হল বা অন্য কোনও গন্ডগোল হল সেটা বলতে পারেন আপনি, কিন্তু আমি মনে করছি এখনও পর্যন্ত ফায়ারিংয়ের যা অ্যানালিসিস তাতে সেই জায়গায় আমরা যাইনি।

**শ্রী জ্ঞানসিং সোহনপাল ঃ** স্যার, আমি যে প্রশ্নটা করেছিলাম তার ঠিক উত্তরটা পাইনি, ওনার কাছে নেই, সেই জন্য আমি খুব প্রেস করছি না। উনি নিজে বললেন 'ল অ্যান্ড অর্ডার খুব খারাপ আছে। স্যার, আমরা এ কথা বারবার বলেছি যে এই রাজ্যে'র অ্যান্ড অর্ডার খুব খারাপ এবং এই সেশনে আমাদের মেম্বার সৌগত রায় একটা মোশনও এনেছিলেন এগেনস্ট পুলিশ মিনিস্টার। এই পিরিয়াডে, ১৯৯৯-এ মার্ডার, রেপ অ্যান্ড জমিদার ক্রিমিনাল অ্যাকটিভিটিস বেড়েছে এবং এত বেড়েছে যে পিপল have lost confididence in the force. তার প্রমাণ হচ্ছে স্যার, মানুষ আইন নিজেদের হাতে তুলে নিচ্ছে। ১৯৯৬ তেকে ১৯৯১ সালে লিঞ্চিং-এর ৭৯৯-টা মত কেস হয়েছে। Whether it is a fact that the law and order situation in West Bengal is so bad, the police is left with no other alternative but to resort to firing ?

[11-00 — 11-10 Noon]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** না, আমি বলেছি, আইন-শৃঙ্খলা নিশ্চয় চিন্তার বিষয়। কিন্তু মাননীয় সৌগতবাবুর মোশানের সময় আলোচনার উত্তরে বলেছিলাম টোট্যাল নাম্বার অফ ক্রাইম যদি কম্পেয়ার করেন তাহলে ১৯৯৮-৯৯ সালে টোট্যাল নাম্বার অফ ক্রাইম কমেছে মার্জিনালি। ডাকাতি রাবারি কমেছে। শুধু একটা ক্ষেত্রে অ্যাডমিট করেছিলাম সেটা হচ্ছে নাম্বার অফ রেপ কেসে। এটা মার্জিনাল ইনক্রিস করেছে। কিন্তু তার থেকে এটা কনক্লুশন করতে পারেন না যে সমস্ত ক্ষেত্রে ক্রাইম বেড়েছে। আমি এটা বলিনি। এটা আমাকে দিয়ে বলানো ঠিক হচ্ছে না। মাননীয় সৌগতবাবু বলেছিলেন আপনার স্টেটমেন্ট রং। কিন্তু ফিগার যদি ধরেন রেপের ক্ষেত্রে নাম্বারটা মার্জিনালি ইনক্রিস করেছে। কিন্তু মেজর ক্যাটাগরিতে ডাকাতি, মার্ডার, থেফট, রেল ডাকাতি, হাইওয়ে রবারি, ব্যাংক ডাকাতি হচ্ছে। কিন্তু ট্রেন্ডটা ডাউনওয়ার্ডস। সুতরাং যেটা আবার প্রশ্ন করলেন সেটা ঠিক নয়।

দ্বিতীয়ত বললেন, সমস্ত জায়গায় নাকি মানুষ পুলিশের উপর কনফিডেন্স হারিয়ে আইন হাতে তুলে নিচ্ছে। মাননীয় সদস্যকে বলব, একটু ধৈর্য্য ধরুন। খড়্গাপুর নিয়ে আপনি বেশি চিন্তিত বুঝতে পারছি, আমিও চিন্তিত। কিন্তু খড়্গাপুরের অবস্থা সারা পশ্চিমবাংলায় ভেবে নেবেন না। হরিহরপাড়ার মতো থানা—যেটা ছিল ক্রাইম অন পুলিশ স্টেশন, সমস্ত এলাকাটা, মাননীয় অতীশবাবুকে জিজ্ঞাসা করে দেখবেন, আজকে সেখানে কিন্তু ড্রাস্টিক্যালি ফিগারটা নেমে এসেছে। এটাও কিন্তু হচ্ছে। সুতরাং, থিংস আর নট দ্যাট বেড। আমি শুধু বলছি, আমি সব সময় কমপ্লাসেন্ট নই, ফিগারের উপর নজর রাখছি এবং চেষ্টা করছি। এবং আমি পার্টিকুলারলি অ্যাসিওর করছি খড়্গাপুরে

আমাদের আরো পরিশ্রম করতে হবে এবং এ ব্যাপারে আমি আপনার অ্যাডভাইস নেব।

**শ্রী জ্ঞানসিং সোহনপাল ঃ** Whether any judicial enquiry was ordered in 1999 on the police firing ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা স্ট্যাটুটরি, সব ক্ষেত্রেই করতে হবে। ম্যাজিস্ট্রিয়াল এনকোয়ারি করতে হয়। আর, জুডিসিয়্যাল এনকোয়ারির ব্যাপারে বলতে পারি, ইট ইজ নট নেসেসারি। আপনারা দু-একটা ক্ষেত্রে ডিমান্ড করেছেন আমরা রিজেক্ট করেছি। কিন্তু ম্যাজিস্ট্রিয়্যাল এনকোয়ারি করতে হয়। এটা স্ট্যাটুটরি।

**শ্রী জ্ঞানসিং সোহনপাল ঃ** ১৯৯৯ সালে কোন জুডিসিয়াল এনকোয়ারি হয়েছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সাধারণভাবে মনে হচ্ছে, না। তবে আপনি যখন প্রশ্ন করেছেন তখন আমাকে দেখতে হবে। তবে ফায়ারিং-এর ঘটনায় ইন রিসেন্ট টাইম জুডিসিয়াল এনকোয়ারি দিইনি।

**শ্রী নির্মলকুমার দাস ঃ** রাজ্য সরকারের পলিসি আমরা জানি। গণতান্ত্রিক আন্দোলনে পুলিশের হস্তক্ষেপ করার কথা নয়। অতি সম্প্রতি আমাদের বিরোধী বন্ধুদের মধ্যে যে নানা গ্রুপ দেখা দিয়েছে, বিভিন্ন ক্ষেত্রে দেখা যাচ্ছে তারা পুলিশকে ফায়ারিং-এ প্রভোকেশন করে। আবার কিছু পুলিশ আছে যারা লাগামের চেষ্টা মানতে চায় না। জলপাইগুড়ির ফালাকাটায়ও ছাত্রদের উপর ফায়ারিং হচ্ছে। অন্তর্দলীয় কোন্দলের জন্য যে ফায়ারিং হচ্ছে তার সংখ্যা কত? আর, যে ফায়ারগুলি প্রভোকেট হয়ে করা হচ্ছে সে ব্যাপারে রাজ্য সরকার কি ব্যবস্থা নিয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** পুলিশ অনেকগুলো ক্ষেত্রেই ভুল করে, অন্যায়ভাবে করে এবং সেসব ক্ষেত্রে শাস্তি দেওয়া হয়। তবে এখনই টোটাল ফিগারটা কত আছে সেটা বলা যাচ্ছে না। আপনারা জানেন ফালাকাটায় পুলিশ ফায়ারিং করেছিল, দুজন অল্প বয়সী ছেলেমারা গিয়েছিল। যেসব পুলিশ অফিসাররা দায়ী ছিলেন সেখানে তাঁদের প্রত্যেককে শাস্তি দিয়েছি।

**শ্রী বিশ্বনাথ মণ্ডল ঃ** এখন ক্রাইম, ডাকাতি, রেপ্ ইত্যাদি বিভিন্ন কারণের জন্য পুলিশকে গুলি চালনা করতে হচ্ছে। এই ঘটনা কোন জেলায় সর্বাধিক পরিমাণে হচ্ছে সেটা মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** জেলাওয়াড়ী হিসাব আমার কাছে নেই।

**শ্রী আবদুল মান্নান ঃ** যে সব পুলিশের লোক দোষী ছিল তাদের শাস্তির ব্যবস্থা করেছেন। কতজন পুলিশ অফিসারের শাস্তি হয়েছে? তাদের কি ধরনের শাস্তির ব্যবস্থা করেছেন? যারা ফায়ারিং-এর মারা গিয়েছে তাদের কতজনকে দিয়েছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এ ব্যাপারে নির্দিষ্ট প্রশ্ন লাগবে। কত পুলিশ ফায়ারিং হয়েছে, কতজনকে ভুল করে ফায়ারিং করেছেন, কতজনকে শাস্তি দেওয়া হয়েছে এ-ব্যাপারে আলাদা প্রশ্ন করবেন। আর ক্ষতিপূরণের ব্যাপারে বলছি যে, প্রত্যেকটি ক্ষেত্রে কমপেনসেশন দেওয়া হয়েছে।

**শ্রী তাপস রায় ঃ** ক্রাইম কন্ট্রোল করতে গিয়ে যদি পুলিশ গুলি করে তাতে আপত্তি নেই। বুদ্ধদেববাবুকে বাংলার মানুষ আশীর্বাদ করবেন। মন্ত্রী মহাশয় আপনি বললেন, ফায়ারের ক্ষেত্রে ১৯৯৮-তে হয়েছে ১১৭টি, ১৯৯৯-তে হয়েছে ১১৫টি এবং হত্যা হয়েছে যথাক্রমে ২৪টি ও ২৯টি। যে কোন ফায়ারিং-এর অব্যহতি পরে একজিকিউটিভ এনকোয়ারি এবং ইনভেস্টিগেশন হয়। এক্ষেত্রে সেটা হয়েছে কি না? যদি আপনার পুলিশকে ট্রিগার হ্যাপি বলা হয় তাহলে এখনও সেই ট্রিগার হ্যাপি পুলিশের কর্মকর্তাদের ও কন্সটেবলদের কতজনকে আপনারা শাস্তি দিয়েছে বা দিতে পেরেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় জ্ঞানসিং সোহনপাল মহাশয় যখন প্রশ্ন করেছিলেন তখন ঐ প্রশ্নের উত্তর মন দিয়ে শুনলে আর একই প্রশ্ন পুনরাবৃত্তি করতে হত না। ফায়ারিং-এর ক্ষেত্রে ১৯৯৯ সালে ১১৫টি ফায়ারিং হয়েছে। ক্রাইমের ক্ষেত্রে ১১৫টির মধ্যে ৬৩টি ক্ষেত্রে ক্রিমিনালের ওপর ফায়ারিং হয়েছে। বাকিটা মব্ ভায়োলেন্স, সেগুলো কনট্রোভারশিয়াল। আর ক্রাই কন্ট্রোলের জন্য যেখানে হচ্ছে সেক্ষেত্রে পুলিশকে ট্রিগার হ্যাপি কি বলা যায়?

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় জ্ঞানসিং সোহনপাল মহাশয় প্রতি বছর বছর পুলিশ ফায়ারিং নিয়ে প্রশ্ন করেন, মাননীয় মন্ত্রী মহাশয় জবাব দেন। ১৯৯৫ সালের পর থেকে পুলিশ ফায়ারিং বেড়ে গেছে। ফায়ারিং হল একটা একস্ট্রিম স্টেপ, যাতে মানুষের জীবন চলে যায়। বা মৃত প্রায় হয়ে যায়। আধুনিক যুগে ফায়ারিংকে অ্যাভয়েড করার জন্য ওয়াটার ক্যানোন, প্লাস্টিক বুলেট, বাবার বুলেট ইত্যাদি বেরিয়েছে। কলকাতা এবং জেলায় জেলায় পুলিশ ফায়ারিং-এ থ্রি নট থ্রি রাইফেল মব্ কন্ট্রোল করার জন্য ব্যবহার করা হচ্ছে। মব্ কন্ট্রোল করার জন্য এর বিকল্প কোনও ব্যবস্থা নেওয়ার কথা মাননীয় মন্ত্রী মহাশয় ভাবছেন কি না?

[12-00 — 11-10 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি ঠিকই বলেছেন ফায়ার কমাতে বিকল্প ব্যবস্থা করা যায়। সে বিষয়ে আমরা গত দু' বছর আগে স্টেট পুলিশের ক্ষেত্রে উদ্যোগ নিয়েছি এবং তারও আগে থাকতে কলকাতা পুলিশের ক্ষেত্রে উদ্যোগ নেওয়া হয়েছে। ইনট্রোডিউস করতে পেরেছি। জল কামান আছে, সেটা এখনো পর্যন্ত ব্যবহার করতে পারছি না। তবে প্ল্যাস্টিক বুলেট কলকাতায় ব্যবহার করেছি। কয়েকটা ক্ষেত্রেই ব্যবহার করেছি, বিশেষ করে খিদিরপুরে মহরমের মিছিল নিয়ে যে গোলমাল হয়েছিল তাতে প্ল্যাস্টিক বুলেট ব্যবহার করে ভাল ফল পেয়েছি। স্টেট পুলিশের ক্ষেত্রে প্লাস্টিক বুলেট ব্যবহারের কিছু অসুবিধা এখনো আছে। ট্রেনিং ইত্যাদির প্রয়োজন আছে। কাঁদানে গ্যাস যেটা দিয়ে ব্যবহার করা হয়, সেটা দিয়ে এটাও ব্যবহার করতে হয়। সেটা জেলার সর্বক্ষেত্রে নেই, ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টারগুলোর আছে। আমরা স্টেট পুলিশের সর্বক্ষেত্রে এই ব্যবস্থা যাতে থাকে তার জন্য ব্যবস্থা করছি—অ্যাট লিস্ট ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টার এবং সাব-ডিভিশনাল হেড কোয়ার্টারগুলোর যাতে সেটা থাকে তার জন্য চেষ্টা করছি। কলকাতা পুলিশের ক্ষেত্রে এটা করা হয়েছে।

## Starred Questions
### (to which Answers were laid on the Table)

### C.E.S.C.'s Dues to W.B.S.E.B.

*148. (Admitted question No. *527) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) whether it is a fact that the W.B.S.E.B is yet to receive the cost of electricity supplied to CESC during 1997-98, 1998-99, 1999-2000 (up to February 2000) ;

(b) if so, what is the amount lying due on this account for the respective years ; and

(c) what measures have the W.B.S.E.B. taken to re-cover the same ?

**Minister-in-charge of the Power Department :**

(a) The W.B.S.E.B. is yet to receive payments towards energy

bills from CESC for the consumption months from July, 1998 to March, 1999 and April, 1999 to December, 1999.

(b) The total amount of CESC's dues to WBSEB during the period from July, 1998 to March, 1999 is Rs. 294.67 crores and from April, 1999 to December, 1999 is Rs. 348.62 crores.

(c) CESC is being requested to liquidate their outstanding dues regularly.

For betterment of payment position CESC Ltd., of late, came up with the proposal of 'Letter of Credit' backed bill discounting system for payment of WBSEB dues.

### সরকারি নথিবদ্ধ প্রতিবন্ধীর সংখ্যা

*১৫১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৯) **শ্রী রামপদ সামন্ত ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে সরকারি নথিবদ্ধ প্রতিবন্ধীর সংখ্যা কত ;

(খ) প্রতিবন্ধীদের সহযোগী সরঞ্জাম প্রদানের জন্য ব্লকভিত্তিক কোনও পরিকল্পনা চালু আছে কি না ; এবং

(গ) থাকলে, রাজ্যে কতজন প্রতিবন্ধী উপকৃত হয়েছেন?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নথিবদ্ধর কোনও পরিসংখ্যান নাই।

(খ) না। তবে জেলাভিত্তিক পরিকল্পনা আছে।

(গ) ৩৪,১৬২ জন প্রতিবন্ধী ৩১,৩,৯৯ পর্যন্ত উপকৃত হয়েছেন।

### সুসংহত শিশু-বিকাশ প্রকল্প

*১৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭২) **শ্রীমতী নন্দরানি দল ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকারের নির্দেশজনিত কারণে রাজ্যে বর্তমানে কোনও সুসংহত শিশু-

*বিকাশ প্রকল্প বন্ধ আছে কি না ;*

(খ) থাকলে, উক্ত প্রকল্পের সংখ্যা কত ; এবং

(গ) উক্ত প্রকল্পগুলি পুনরায় চালু করার কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেছে কি?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৬৪ (চৌষট্টি)।

(গ) হ্যাঁ। এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের সবুজ সংকেত এখনও পাওয়া যায়নি।

### গ্রামীণ বৈদ্যুতিকরণ

*১৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৭) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য সরকার কী পরিমাণ অর্থ বরাদ্দ করেছে ; এবং

(খ) রাজ্যের কতগুলি মৌজা এখন পর্যন্ত (৩১শে জানুয়ারি, ২০০০ পর্যন্ত) বৈদ্যুতিকরণের আওতাভুক্ত হয়নি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য প্রায় ৭০.৩৬ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে।

(খ) ৩১শে জানুয়ারি, ২০০০ পর্যন্ত মোট ৮৫৩৩টি মৌজায় বৈদ্যুতিকরণের কোনও কাজ হয়নি।

### সৌর কুকার

*১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯১৩) **শ্রী পুলকচন্দ্র দাস ঃ** বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭-৯৮ ও ১৯৯৮-৯৯ আর্থিক বছরগুলিতে রাজ্যে কত সৌর কুকার বিক্রি হয়েছে ;

(খ) প্রতিটি সোলার কুকারের দাম কত ধার্য হয়েছে ; এবং

(গ) রাজ্যে বর্তমানে কোন কোন প্রতিষ্ঠান সৌর কুকার তৈরি করে থাকেন?

**বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৭-৯৮ ও ১৯৯৮-৯৯ আর্থিক বছরে যথাক্রমে ২৫৮ ও ৫২৩টি সৌর কুকার এই রাজ্যে বিক্রি হয়েছে।

(খ) প্রতিটি সোলার কুকারের বর্তমান বাজার মূল্য ১,৫০০ টাকা।

(গ) রাজ্যে নথিভূক্ত সৌর কুকার প্রস্তুতকারক সংস্থাগুলি হল ঃ—

ক) সূর্য এন্টারপ্রাইজ

৬/৮০/৪ বিজয়গড়, কলকাতা—৭০০ ০৩২

খ) নেডমা

১৩ নং দেওয়ানজী বাগান, পোঃ চুঁচুড়া, হুগলি—৭১২ ১০১

গ) পার্থ অ্যান্ড অ্যাশোসিয়েটস

২ সি, এস. কে. দেব রোড, কলকাতা—৭০০ ০৪৮

ঘ) গীতাঞ্জলী সোলার এন্টারপ্রাইজ,

কসবা ইন্ডাস্ট্রিয়াল এস্টেট, কলকাতা—৭০০ ০৭৮

ঙ) ম্যাসকট ইন্টিগ্রেটেড ইন্ডাস্ট্রিজ,

কসবা ইন্ডাস্ট্রিয়াল এস্টেট, কলকাতা—৭০০ ০৭৮

### জেলায় সাংস্কৃতিক কেন্দ্র স্থাপন

*১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮১২) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, রাজ্যের প্রত্যেক জেলায় সাংস্কৃতিক কেন্দ্র গড়ে তোলার

পরিকল্পনা সরকার গ্রহণ করেছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রচেষ্টা চলেছে।

**রাজ্যে নিয়ন্ত্রিত বাজার**

*১৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২৩১) **শ্রী কমল মুখার্জি ঃ** কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বর্তমানে নিয়ন্ত্রিত বাজারের সংখ্যা কত (নাম ও অবস্থানসহ) ;

(খ) উক্ত বাজারগুলিতে কি ধরনের বিপণন ব্যবস্থা চালু আছে ; এবং

(গ) নতুন নিয়ন্ত্রিত বাজার করার পরিকল্পনা সরকারের আছে কি?

**কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪৬টি। নাম ও অবস্থানের তালিকা দ্রষ্টব্য।

(খ) সুষ্ঠু ও অপেক্ষাকৃত বিজ্ঞানসম্মত বিপণন ব্যবস্থা উক্ত বাজারগুলিতে চালু আছে।

(গ) হ্যাঁ, আছে।

**পশ্চিমবঙ্গের বর্তমান নিয়ন্ত্রিত বাজার সমিতিগুলির নাম ও অন্তর্গত বাজার এলাকার অবস্থান ঃ**

| জেলার নাম ঃ | মহকুমার নাম ঃ | নিয়ন্ত্রিত বাজার সমিতির নাম ঃ |
|---|---|---|
| দার্জিলিং | কালিম্পং | কালিম্পং |
| | শিলিগুড়ি | শিলিগুড়ি |
| জলপাইগুড়ি | জলপাইগুড়ি | ধূপগুড়ি |
| | ঐ | বেলাকোবা |
| | আলিপুরদুয়ার | আলিপুরদুয়ার |
| কুচবিহার | দিনহাটা | দিনহাটা |
| | তুফানগঞ্জ | তুফানগঞ্জ |

| জেলার নাম ঃ | মহকুমার নাম ঃ | নিয়ন্ত্রিত বাজার সমিতির নাম ঃ |
|---|---|---|
| | মাথাভাঙ্গা | মাথাভাঙ্গা |
| | মেখলিগঞ্জ | মেখলিগঞ্জ |
| | ঐ | হলদিবাড়ি |
| | কুচবিহার সদর | কুচবিহার সদর |
| উত্তর দিনাজপুর | রায়গঞ্জ | কালিয়াগঞ্জ |
| | ইসলামপুর | ইসলামপুর |
| দক্ষিণ দিনাজপুর | বালুরঘাট | বালুরঘাট |
| মালদহ | মালদহ | সামসি |
| | ঐ | ইংরেজ বাজার |
| পুরুলিয়া | পুরুলিয়া | ঝালদা |
| | ঐ | বলরামপুর |
| বাঁকুড়া | বিষ্ণুপুর | বিষ্ণুপুর |
| | বাঁকুড়া সদর | ঝাঁন্টিপাহাড়ি |
| | ঐ | বাঁকুড়া সদর |
| | খাতরা | সিমলাপাল |
| মেদিনীপুর (পূর্ব) | তমলুক | তমলুক |
| | কাঁথি | কাঁথি |
| | ঘাটাল | ঘাটাল |
| মেদিনীপুর (পশ্চিম) | মেদিনীপুর সদর (উত্তর) | মেদিনীপুর সদর (উত্তর) |
| বীরভূম | বোলপুর | বোলপুর |
| | রামপুরহাট | রামপুরহাট |
| বর্ধমান | কালনা | কালনা |
| | কাটোয়া | কাটোয়া |
| | আসানসোল | আসানসোল |
| | বর্দ্ধমান সদর | গুসকরা |
| | ঐ | মেমারী |

| **জেলার নাম ঃ** | **মহকুমার নাম ঃ** | **নিয়ন্ত্রিত বাজার সমিতির নাম ঃ** |
|---|---|---|
| হুগলি | শ্রীরামপুর | শেওড়াফুলি |
| | হুগলি সদর | পাণ্ডুয়া |
| | চন্দননগর | চাঁপাডাঙ্গা |
| ২৪-পরগনা (উত্তর) | বারাসাত | বারাসাত |
| ২৪-পরগনা (দক্ষিণ) | আলিপুর সদর | আলিপুর সদর |
| হাওড়া | উলুবেড়িয়া | উলুবেড়িয়া |
| নদীয়া | কল্যাণী | কল্যাণী |
| | কৃষ্ণনগর সদর | বেথুয়াডহরী |
| | করিমপুর | করিমপুর |
| মুর্শিদাবাদ | লালবাগ | লালবাগ |
| | বহরমপুর | কাশীমবাজার |
| | জঙ্গীপুর | জঙ্গীপুর |
| | কান্দি | কান্দি |

**চলচ্চিত্র উৎসবে লব্ধ অর্থে ঘূর্ণিঝড়ে ক্ষতিগ্রস্তদের সাহায্যদান**

*১৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, "পঞ্চম কলকাতা আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসব" থেকে লব্ধ অর্থের একটা অংশ উড়িষ্যার ঘূর্ণিঝড়ে ক্ষতিগ্রস্তদের সাহায্য দেওয়া হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, প্রদত্ত অর্থের পরিমাণ কত?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১১,৮৩,১১০ টাকা।

## হুকিং করে বিদ্যুৎ ব্যবহার

*১৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৪) **শ্রী রামপদ সামন্ত ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত বছরে (১৯৯৯) রাজ্যে অবৈধ হুকিং করার অপরাধে কত জনের শাস্তি হয়েছে ; এবং

(খ) অবৈধ হুকিং বন্ধে রাজ্য বিদ্যুৎ পর্ষদ কি কি সুনির্দিষ্ট ব্যবস্থা গ্রহণ করেছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই অপরাধে রাজ্য পুলিশের কাছে পর্ষদ এলাকায় ১৩৩টি এবং সি. ই. এস. সি. এলাকায় ২৬০টি অভিযোগ জানানো হয়েছ। মামলাগুলি বিচারাধীন আছে। এখনও কোনও শাস্তি হয়নি।

(খ) পর্ষদ কর্তৃক গৃহীত ব্যবস্থাগুলি নিম্নরূপ ঃ

১) বাল্ক, শিল্প, গার্হস্থ্য এবং বাণিজ্যিক গ্রাহকদের বিদ্যুৎ সংযোগস্থলে কেন্দ্রীয় ভিজিলেন্স দপ্তর নিয়মিতভাবে নজরদারি করছেন।

২) যে সমস্ত ব্যক্তি বিদ্যুৎ চুরি করছে তাদের চিহ্নিতকরণের জন্য এবং হুকিং প্রতিরোধ করার জন্য ব্যবস্থা করা হয়েছে।

৩) বিদ্যুৎ চুরি রোধ করার জন্য পর্ষদের বিভিন্ন সার্কেল অফিসে বিদ্যুৎ চুরি প্রতিরোধ বাহিনী গঠন করা হয়েছে।

৪) এ সময় যদি দেখা যায় কোনও ব্যক্তি বিদ্যুৎ চুরি করছে তাহলে স্থানীয় থানায় তার বিরুদ্ধে অভিযোগ নথিভুক্ত করা হচ্ছে। অপরাধীকে গ্রেপ্তারও করা হচ্ছে।

৫) এই ব্যাপারে অগ্রগতি পর্যালোচনা করার জন্য জেলা পুলিশ আধিকারিকদের সাথে নিয়মিত বৈঠক করা হচ্ছে। রাজ্য স্তরের আধিকারিকদের সাথেও নির্দিষ্ট সময় অন্তর বৈঠক করা হচ্ছে।

## শিশু-বিকাশ প্রকল্পের সুপারভাইজার

*১৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৪) **শ্রীমতী নন্দরানি দল ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে সুসংহত শিশু-বিকাশ প্রকল্পে সুপারভাইজারের সংখ্যা কত ; এবং

(খ) উক্ত পদে তফসিলি জাতি, উপজাতি ও সংখ্যালঘু সম্প্রদায়ের কত জন?

**সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে সুপারভাইজার পদে কর্মরতা অবস্থায় আছেন ২১০২ জন।

(খ) কর্মরতা ২১০২ জন সুপারভাইজারের মধ্যে তপসিলি জাতি ৪০০, উপজাতি ১১৭ জন এবং অনুন্নত সম্প্রদায়ের ২২ জন।

**মেদিনীপুর জেলায় রাজনৈতিক সংঘর্ষ**

*১৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮২২) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

জুলাই ১৯৯৯ থেকে ফেব্রুয়ারি ২০০০ পর্যন্ত মেদিনীপুর জেলায় রাজনৈতিক সংঘর্ষে মৃতের সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

৩৩ (তেত্রিশ)

**পুরুলিয়া জেলায় ভূ-গর্ভস্থ জল উত্তোলন**

*১৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৬) **শ্রী রামপদ সামন্ত ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দুর সংবেদনশীল প্রযুক্তি ও ভূস্তর রোধঙ্ক সমীক্ষার সাহায্যে পুরুলিয়া জেলার মাটির গভীরে প্রচুর জলের সন্ধান পাওয়া গেছে ; এবং

(খ) সত্যি হলে, পান ও সেচের কাজে ব্যবহারের জন্য ভূগর্ভস্থ ঐ জল উত্তোলনের জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছে কি?

**জল-সম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, সত্যি নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

শক্ত পাথর অধ্যুষিত পুরুলিয়া জেলায় ভূগর্ভস্থ জলের ভাল স্তর পাওয়ার সম্ভাবনা প্রায় নেই বললেই হয়। তবে পাথরের ফাটলের মধ্যে বৃষ্টির জল

চুঁইয়ে ছোট ছোট জলের স্তর তৈরি করে। তাকে খুঁজে বার করতে রিমোট সেনসিং বা রেসিসটিভিটি টেস্টের দরকার হয় না। আমাদের রাজ্য জল অনুসন্ধান অধিকার (SWID) -এর অনুসন্ধান ব্যবস্থায় এরূপ ফাটলের এবং জলাধারের সন্ধান করা হয় এবং সেখান থেকে কুয়ো ও শ্যালো টিউবওয়েলের মাধ্যমে জল উত্তোলন করে প্রধানত পানীয় জলের এবং কোথাও কোথাও সেচের কাজে ব্যবহার করা হয়। এইসব ছোট জলাধারগুলি ৭৫ মিটার গভীরতায় সীমাবদ্ধ এবং তাদের ক্ষমতাও অত্যন্ত সীমিত। সেচের জন্য সাধারণত জেলায় নদীর ওপর আর. এল. আই. ও মিনি আর. এল. আই. বসিয়ে জল তোলা হয়। তাছাড়া বড় পুকুর, বাঁধ, নালা ও জোড়াবাঁধও তৈরি করে যাতে বড় জলাধার সৃষ্টি হয় সেখান থেকেও সেচের জলের ব্যবস্থা করা হয়।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment Motion. The first and the second are on the subject of reported Lathi Charge by Police on the demonstrating Primary School Teachers at Rani Rashamoni Road, on 27th March, 2000 from Shri Pankaj Banerjee and Shri Saugata Roy respectively. The third one is from Shri Sailaja Kumar Das on the subject of severe loadshedding in the rural areas in the state.

The subject matter of the motions relates to day-to-day administration of the Government and do not call for adjournment of the business of the House. The Members may raise the motions during the general discussion on budget which is now going on.

The Members may also invite attention of the Minister concerned through Calling Attention, Motion, Question etc.

I, therefore, withhold my consent to all the Motion.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**Shri Pankaj Banerjee :** Sir, this Assembly do now adjourn its

business to discuss a definite matter of urgent public importance and of recent occurence, namely :

Police has resorted to Lathi Charge on the demonstrating Primary School Teachers on Rani Rashmani Road on 27.3.2000 causing serious injury to several teachers. These peaceful demonstrators were demonstrating against the poor service condition, non-payment of their retirement benefits to their retired colleagues and other long standing demands. They requested the Primary Education Minister to receive their deputation instead of that police resorted to Lathi Charge on these peaceful demonstrators.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received three notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Alleged Lathi Charge on the dem onstrating Primary School teachers at Ranirashmani Road on 27.3.2000 | : | Shri Sudip Bhattacharjee<br>Shri Ashok Kumar Deb<br>Shri Jatu Lahiri &<br>Shri Nirmal Das |
| ii) | Non-functioning of the 3 Hydel Power Projects on Teesta Barrage after the last devastating flood | : | Shri Tapan Hore |
| iii) | Regular Power cut causing serious problems to the candidates of H.S. Examination | : | Shri Pankaj Banerjee |

I have selected the notice of Shri Sudip Bhattacharjee, Shri Ashok Kumar Deb, Shri Jatu Lahiri and Shri Nirmal Das on the subject of Alleged Lathi Charge on the demonstrating Primary School teachers at Rani Rashmani Road on 27.3.2000.

The Minister-in-Charge may please make a statement, today, if possible or give a date.

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সম্পাদকীয় মহাশয়, গতকালের ঘটনা নিয়ে আমি কয়েকটা কথা এখানে বলছি। প্রাথমিকভাবে আমার কাছে যে রিপোর্ট এসেছে তার ভিত্তিতেই অবশ্য আমাকে বলতে হচ্ছে। গতকাল 'ওয়েস্ট বেঙ্গল প্রাইমারী টিচার্স অ্যাশোসিয়েশন' তাঁদের একটা মিছিল নিয়ে—তারা বিভিন্ন দাবি-দাওয়া নিয়ে এখানে রানি রাসমনি রোডে অবস্থান করেন। আমার কাছে যা খবর তাতে দেখছি সেখানে প্রায় সাড়ে তিন হাজার মতো শিক্ষক এবং কয়েক শো শিক্ষয়িত্রী ছিলেন। সেখানেই তারা তাদের দাবি-দাওয়া নিয়ে অবস্থান করছিলেন এবং সেখানে আমাদের কয়েকজন মাননীয় সদস্য—শ্রী সৌগত রায়, শ্রী অসিত মিত্র, শ্রী সঞ্জীবকুমার দাস, শ্রী মহম্মদ সোহরাব, তারা গিয়ে ওখানে বক্তৃতা করেন। কিন্তু বক্তৃতার পরে ওখানে একটা বিভ্রান্তির সৃষ্টি হয়। বিভ্রান্তি হয় এই—পুলিশের ধারণা ছিল এবং ওনারাও ধরে নিয়েছিলেন যে ওখানে অর্থমন্ত্রী এবং শিক্ষামন্ত্রী—মানে প্রাইমারী এডুকেশন দপ্তরের কান্তিবাবু এবং অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত ওখানে গিয়ে ওরা অ্যাড্রেস করবেন। কিন্তু সেই প্রোগ্রাম মন্ত্রীদের কাছে, অর্থমন্ত্রীর কাছে শিক্ষামন্ত্রীর কাছে সাধারণ যা পদ্ধতি এসব ক্ষেত্রে হয় সেটা হল আগে থেকে জানিয়ে রাখতে হয়। মন্ত্রীরা সময় করে ওখানে আসেন অথবা ডেপুটেশনে আসবো আমরা অমুক সময় এই রকম একটা অ্যারেঞ্জমেন্ট আগে থেকে করতে হয়। কিন্তু এটা আমি খবর নিয়ে জেনেছি যে মন্ত্রীরা কেউ জানতেন না। ওখানে সেটা নিয়ে একটা বিভ্রান্তি হয় এবং বিভ্রান্তির সময় দুটো তিনটে..

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** ওঁকে বলতে দিন, বসুন আপনারা।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** দুটো, তিনটে প্রস্তাব ওখানে এসে যায়। একদল বলেন যে তাহলে মন্ত্রীদের এখানে আনতেই হবে। একদল বলেন যে না, তাহলে আইন অমান্য হবে। আর এক দল বলেন, না, আমরা সবাই মিলে তাহলে মন্ত্রিদের কাছে যাব। ঐ সমস্ত জমায়েতেই আমরা অ্যাসেম্বলিতে যাব। এই রকম একটা অবস্থার সৃষ্টি হয় এবং তার থেকে কিছু বিভ্রান্তি হয় সন্দেহ নেই। এই বিভ্রান্তির মাঝখানেই যে ঘটনা ঘটেছে সেই ঘটনা আমি মনে করছি সত্যই এটা খুব দুঃখজনক ঘটনা। এটা নিন্দনীয় ঘটনা এই অর্থে যে শিক্ষকদের ব্যাপারে অন্তত আর একটুখানি সংযত হওয়া উচিত ছিল। এই সংযতটা দেখানো উচিত ছিল। ব্যাপারটি ঘটে যাওয়ার পর ৫ জন প্রতিনিধি, তারা ....

(গোলমাল)

আমি বলছি শুনুন।

(গোলমাল)

ওনারা ভেবেছিলেন যে ওখানে অর্থমন্ত্রী এবং শিক্ষামন্ত্রী আসবেন। অর্থমন্ত্রী এবং শিক্ষামন্ত্রী জানেন না ওখানে যেতে হবে বা জানালেও তারা কিন্তু কনফার্ম করেননি। দ্বিতীয় মত হল, তারা যখন আসছেন না তখন আইন অমান্য করব। একদল বললেন, না, আইন অমান্য করব না, আমরা সবাই মিলে অ্যাসেম্বলিতে যাব। এইরকম একটা অবস্থায় পুলিশ কিছু বুঝতে পারছে না কি করবে, না করবে। এই একটা বিভ্রান্তির পরিবেশে যে ঘটনা ঘটেছে তারজন্য আমি সত্যই দুঃখিত। পুলিশ তাদের উপর বল প্রয়োগ করে ঠেকিয়েছে। এই বল প্রয়োগটা না করলেই পারত এবং তারজন্যই বলছি এটা খুবই দুর্ভাগ্যজনক ঘটনা।

(গোলমাল)

আমাকে শেষ করতে দিন। এর ফলে ৬ জন শিক্ষক, তারা আহত হন। এন. আর. এস হাসপাতালে তাদের নিয়ে যাওয়া হয়। আমি আজ সকালে পুলিশ কমিশনারের কাছ থেকে খবর নিয়ে জেনেছি, সবাইকে হাসপাতাল থেকে ডিসচার্জ করে দেওয়া হয়েছে। গুরুতর আহত কেউ হননি। ৬ জনকেই ডিসচার্জ করা হয়েছে। গতকালই ৫ জন ডেপুটেশনিস্ট, তারা এসে আমাদের ফিনান্স মিনিস্টারের সঙ্গে তাদের দাবি-দাওয়া নিয়ে আলোচনাও করে গেছেন এবং সেই আলোচনাটা বন্ধুত্বপূর্ণভাবে হয়েছে। যারা আহত হয়েছিলেন তারাও ছাড়া পেয়েছেন। শুধু আমি এটা বলছি, এই রকম একটা বিভ্রান্তিকর পরিবেশে পুলিশের আর একটু সংযম দেখিয়ে আর একটু সংযত হওয়া উচিত ছিল।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটি প্রশ্ন রাখতে চাই। শিক্ষকরা সেখানে শান্তিপূর্ণভাবে আন্দোলন করছিলেন। পুলিশ সেখানে লাঠি চার্জ করেছে। বামফ্রন্টের রাজত্বে এটা একটা কলঙ্কময় ইতিহাস এবং অধ্যায় আপনারা রচনা করেছেন। শিক্ষকদের আপনারা নাকি যথেষ্ট মর্যাদা দিচ্ছেন। আমার প্রশ্ন, পুলিশ বাহিনীর যারা এই রক্তাক্ত ঘটনা ঘটালো সেই দোষী পুলিশ অফিসারদের শাস্তি হবে কি না?

[12-10 — 12-20 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কি পরিস্থিতিতে ঘটনা ঘটেছে

সেটা আমি এখানে বলেছি। পরিস্থিতিটা হচ্ছে সেখানে সবাই মিলে বলেন, 'আমরা অ্যাসেম্বলিতে যাব।' কিন্তু সেই অনুমতি পুলিশ দিতে পারে না। তারা সবাই মিলে বললেন—আমরা সবাই অ্যাসেম্বলিতে যাব। সেখানে যদি তারা আইন অমান্য করতেন তাহলে গ্রেপ্তার হতেন। এটা সবাই করেন। কিন্তু কয়েক হাজার শিক্ষক-শিক্ষিকা—আপনাদের কথামতো যদি বলেন যে, তারা সবাই অ্যাসেম্বলিতে যাবেন, সেটা পুলিশ হতে দিতে পারে না। তবে শিক্ষকদের উপর যে ঘটনা ঘটেছে সেটা না ঘটলেই ভাল হত। কিন্তু আরো গভীরে না গিয়ে এখনই শাস্তির কথা বলতে পারছি না।

(গোলমাল)

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইমাত্র মাননীয় মন্ত্রী বললেন যে সেখানে পুলিশের সঙ্গে শিক্ষকদের ঠেকাঠেকি হয়। সেখানে কি হাতাহাতি হয়েছে? হাতাহাতি হলে নিশ্চয়ই শিক্ষকরা আহত হতেন না। সেখানে পুলিশ তাদের লাঠি মেরে আহত করে হসপিটালে পাঠিয়েছে। সেখানে শিক্ষকদের উপর লাঠি চার্জ হওয়ায় মাননীয় মন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত ক্ষমা চেয়েছেন। তিনি হসপিটালেও গিয়েছিলেন আহত এক শিক্ষিকাকে দেখতে। প্রথমে হসপিটালও তাদের রিফিউজি করেছিল। আজকে পুলিশ কোথায় গিয়ে পৌঁছেছে? কাজেই সত্যিকারের রিপোর্ট দেবেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** হসপিটাল নেয়নি এটা ঘটনা নয়।

**শ্রী সৌগত রায় ঃ** দুটি হসপিটাল তাদের রিফিউজ করেছে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা ঘটে থাকলে আমি খবর নেব। তবে দলবদ্ধভাবে যদি তারা বলেন যে, সবাই অ্যাসেম্বলিতে যাবেন, সে ক্ষেত্রে পুলিশ তাদের ঠেকাবার চেষ্টা করেছে, লাঠি চার্জ করেছে। সেখানে পাঁচজন পুলিশও আহত হয়েছেন। আপনারা আমাকে উত্তর দিন, কয়েক হাজারের একটা জমায়েত, তারা যদি সবাই বলেন 'আমরা সবাই অ্যাসেম্বলিতে যাব' তাহলে কি করবেন? সেই পরিস্থিতিতে কি করবেন সেটা আপনারাই বলে দিন।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল রানি রাসমণি রোডে শিক্ষক মহাশয়রা, যারা মানুষ গড়ার কাজে সবাই ব্যস্ত হয়েছেন, অধিকাংশই বয়স্ক মানুষ, তারা তাদের দাবি-দাওয়ার কথা বলতে এসেছিলেন, কিন্তু মন্ত্রিসভার পক্ষ থেকে তাদের ডেপুটেশন নেওয়ার সময় হয়নি। আমরা বিধানসভায় বসে জানতে পারলাম, সেখানে শিক্ষকরা রক্তাক্ত ; পুলিশ তাদের এমনভাবে লাঠি মেরেছে যে, রক্তাক্ত অবস্থায় তারা হসপিটালে গেছেন। এখানে মাননীয় অর্থমন্ত্রী ছিলেন, তিনি তাদের দেখতে হসপিটালে

গিয়েছিলেন। তিনি বলেছেন 'লাঠি চার্জ করে তাদের রক্তাক্ত করার জন্য আমি ক্ষমা চাইছি।' সেখানে পুলিশ তাদের বেদম লাঠি মারায় তাদের হসপিটালে ভর্তি হতে হয়েছে। এটা কগনেজেবল্ অফেন্স। এই কগনেজেবল্ অফেন্সের কারণ তাদের বিরুদ্ধে কোনও কেস রুজু করেছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য** ঃ না, তদন্ত না করা পর্যন্ত কোনও কেস রুজু করা যায় না।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Power Department will make a statement on the subject of non-production of electricity at Bakreswar Thermal power Plant due to breakdown of generator supplied by BHEL.

(Attention called by Shri Tapan Hore on the 13th March, 2000)

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, বক্রেশ্বর তাপ-বিদ্যুৎ কেন্দ্রের প্রথম ইউনিটটির উৎপাদন এ যাবৎ পরীক্ষামূলক পর্যায়ে আছে। চুক্তি অনুসারে ঐ ইউনিটটি সফল উৎপাদনক্ষম হওয়ার পরে ভারপ্রাপ্ত নির্মাণ সংস্থা ভেলের নিকট হইতে পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমে হস্তান্তরিত হওয়ার কথা। গত ১৬ই ফেব্রুয়ারি ২০০০ ইউনিটটি চলাকালীন জেনারেটরের ত্রুরি কারণে বন্ধ হয়ে যায়। প্রাথমিক পর্যবেক্ষণে জেনারেটরের ওয়াইডিং-এ ত্রুটি ধরা পড়েছে। যেহেতু ভেল এই জেনারেটরটি তাদের হরিদ্বারের কারখানায় তৈরি করেছে, তাই তারা এ বিষয়ে বিশদ তদন্ত করছে। ক্ষতিগ্রস্ত এক নম্বর ইউনিটের কাজ প্রায় সমাপ্ত। আশা করা যায় এই ইউনিটটি মার্চ মাসের মধ্যেই পুনরায় উৎপাদন শুরু করবে। আমার কাছে খবর আজকে সকালে রোলিং শুরু হয়েছে, হয়ত এখনই জেনারেশন স্টার্ট করবে। ৪-৫ ঘন্টা টাইম লাগে রোলিং হওয়ার পর জেনারেশন স্টার্ট হতে। আমি হয়ত এখনই খবর পেয়ে যাব।

**শ্রী তপন হোড়** ঃ আমার অতিরিক্ত প্রশ্ন যেটা সেটা হচ্ছে এই, ভেলের এই যে প্রথম ইউনিটটিতে ত্রটি দেখা গেল, ভেল সারিয়ে দেবে বলছেন। আমি যতদূর শুনেছি দ্বিতীয় ইউনিটের যে জেনারেটর আছে সেটা প্রথম ইউনিটের সঙ্গে যুক্ত করার কথা। এই যে ত্রুটি যুক্ত হয়ে পড়েছে জেনারেটর সেটা সারিয়ে দেবে। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র সম্পর্কে আপনি জানেন যে এই তাপ বিদ্যুৎ কেন্দ্রর সঙ্গে আমাদের অনেক আবেগ জড়িয়ে আছে। আপনি বললেন যে মার্চ মাসের মধ্যে উৎপাদন শুরু করছি। এই ভেল হচ্ছে একটা বড় সংস্থা, এই সংস্থার অনেক সুনাম আছে, আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন

সংস্থা, অনেক বড় বড় কাজ করে। এই রকম একটা সংস্থা জেনারেটর ক্রটিপূর্ণ হয় কি করে? আপনি বললেন তদন্ত হচ্ছে, ঠিক আছে। আমার প্রশ্ন হচ্ছে এই যে তৃতীয় ইউনিটের জেনারেটর প্রথম ইউনিটে যেটা আনবার কথা সেটা লাগানো হয়েছে কিনা এবং পরবর্তীকালে যাতে ক্রটি না হয় তার জন্য আপনি কি কি ব্যবস্থা নেওয়ার কথা চিন্তা করছেন?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি :** হ্যাঁ, এটা সত্যি যে তৃতীয় ইউনিটের যে জেনারেটর সেটা এখানে লাগানো হয়েছে। এই ধরনের ঘটনা ঘটতে পারে, এই ধরনের সমস্যা আসতে পারে। যার জন্য কমার্শিয়াল প্রোডাকশন আমরা কিন্তু বলিনি, এটা ট্রায়াল রান হিসাবে চলছিল। এর কতকগুলি সিস্টেম আছে এবং সাব-সিস্টেম আছে। সবগুলি সেপারেট না চললে বোঝা যাবে না। ১৪ দিন কনটিনিউয়াস না চললে ২১০ মেগাওয়াট উৎপাদন না করলে বোঝা যাবে না সব ঠিক আছে কিনা। আর এটা না হলে পি. ডি. সি.-এল টেক-ওভার করছে না। কমার্শিয়াল ইউনিট হিসাবে রান করলে এটা পি. ডি. সি. এল-র ঘাড়ে এসে যেত। এখন এই দায়িত্ব ভেলের, অর্থাৎ পি. ডি. সি. এল বা গভর্নমেন্টের কিছু যাচ্ছে না।

এটা যেহেতু ট্রায়াল রানে ছিল, তার মধ্যেই ক্রটিটা ধরা পড়ে। এর দায়িত্ব 'ভেল'-এর। কিন্তু কেন ঘটেছে তারজন্য এনকোয়ারি চলছে। আমরা ওয়েস্ট বেঙ্গল এরজন্য কিছুটা ক্ষতিগ্রস্ত হয়েছি—ট্রায়াল রান হিসাবে যেটুকু পাচ্ছিলাম সেটা ক্ষতিগ্রস্ত হয়েছে। তবে আজকে থেকে সেই পাওয়ার পাব। এনকোয়ারি চলছে। ও. ই. সি. এফ. এটা দেখছে, কেন এটা ঘটল। যেহেতু এটা এনকোয়ারিতে রয়েছে, তাই আমার অগ্রিম কিছু বলা ঠিক হবে না।

[12-20 — 12-30 p.m.]

## PRESENTATION OF REPORT

### Presentation of the 39th and the 40th Report of the Standing Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies. Food Processing & Horticulture and Fisheries, 1999-2000

**Shri Abu Ayes Mondal :** Mr. Speaker, Sir, I beg to present the 39th and the 40th Report of the Standing Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies, Food Processing & Horticulture

and Fisheries, 1999-2000.

## MENTION CASES

**শ্রী সুধীর ভট্টাচার্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যম দিয়ে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা ভেঙে পড়েছে। গত রবিবার, ২৬শে মার্চ ঠাকুরপুকুর এলাকার সন্ধ্যার সময়ে স্ত্রীর হার ছিনতাইয়ে বাধা দিতে গিয়ে স্বামী গুলিবিদ্ধ হয়, রক্তে ভেসে যেতে থাকে। তার নাম শান্তনু রায়চৌধুরী। অপরাধীরা প্রথমে টাকা পয়সা নিতে চেষ্টা করে। তারপর হার ছিনতাইয়ে বাধা দিতে গিয়ে তিনি গুলিবিদ্ধ হন। সাধারণ মানুষ তাকে হাসপাতালে ভর্তি করে। অপরাধীরা পালিয়ে যায়। পুলিশ এখনও কাউকে ধরতে পারেনি। আমি স্বরাষ্ট্রমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি এবং অপরাধীদের যাতে ধরা হয় এবং শাস্তি পায় তার যেন তিনি ব্যবস্থা করেন।

**শ্রী সমর হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে মেমারী, তারকেশ্বর, দুর্গাপুর ২২নং চকদিঘি রোড এই রাস্তাটি খুবই গুরুত্বপূর্ণ রাস্তা। দুর্গাপুর এক্সপ্রেসওয়ে তৈরি হওয়ায় ঐ মেমারী, তারকেশ্বর, দুর্গাপুর ২২নং চকদিঘি রোড দিয়ে জামালপুর থেকে বালি আনা হয়। বালির লরি থেকে প্রতি বছর কয়েক লক্ষ টাকা আয় হয়। কিন্তু উক্ত রাস্তাটি খুব খারাপ হয়ে গেছে, যান চলাচলের অযোগ্য হয়ে পড়েছে। রাস্তাটি যাতে দ্রুত মেরামত হয় তারজন্য আমি পূর্তমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**Shri Narbahadur Chhetri :** Hon'ble Speaker, Sir, I would like to draw the attention of the Municipal Affairs Minister and Education Minister for Primary and Secondary through you. There are two High Schools in the Darjeeling town managed by the Darjeeling Municipality. Since Darjeeling Municipality finds it very difficult to manage these two schools. It would be very helpful that these two schools are handed over to the Education Department for the interest of the students of Darjeeling town. Sir, there are no controlling officer to control these two schools like DI and SI. If these two schools are handed over to the Eucation Department, DI, Darjeeling could have supervised these two schools and uniformity could have been maintained over all for the interest of the education.

**ডঃ রামচন্দ্র মণ্ডল :** স্যার, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

আমার কেন্দ্র খেজুরিতে দেড় কিমি. রাস্তার খুবই বেহাল অবস্থা। সেখানে ৮ কিমি. রাস্তা তৈরি হয়েছিল, দেড় কিমি. তৈরি করেনি। সেই রাস্তাটি খুব খারাপ হয়েছে, ওখান দিয়ে যান চলাচলে খুব অসুবিধা হচ্ছে। আমি সেজন্য পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দৌলত আলি :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনা মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, আমাদের এই কলকাতা হুগলি নদীর তীরে অবস্থিত এবং একটা প্রাণকেন্দ্র। এখানে ডায়মন্ডহারবারের মুখ থেকে হুগলি নদীর মোহনা পর্যন্ত জ.ধ্জ চলাচল করতে পারছে না, নদীর নাব্যতা কমে যাওয়াতে বাইরের থেকে ব্যবসা-বাণিজ্য বন্ধ হতে বসেছে। সেই কারণে আমি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি এবং এর মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি যাতে অবিলম্বে সুষ্ঠ ব্যবস্থা গ্রহণ করা হয়।

**Mr. Speaker :** Hon'ble members I take pleasure to announce that today we have with us in the Governor's gallery a high power delegation of Vietnam led by Huynn Dam, Chairman, Hochiminh City People's Council, I would request the Members to acknowledge their presence by thumbing on the desk.

(Then Hon'ble Members thumbed on their desks to acknowledge the presence of high power delegation of Vietnam.)

**শ্রী তপন হোড় :** স্যার, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বোলপুর মহকুমা হাসপাতাল, সাব ডিভিসন হাসপাতালে আই সি সি ইউ ঠিকমতো চলছে না। কিছুদিন আগে কণিকা বন্দ্যোপাধ্যায়কে এখানে ভর্তি করা হয়েছিল কিন্তু ওই ইউনিটটি খারাপ থাকার জন্যে সরিয়ে পি. জি. আনা হয়েছিল। ওই আই সি সি ইউ ঠিকমতো কাজ করছে না। বোলপুরে বহু দেশ-বিদেশের জ্ঞানীগুণি ব্যক্তিরা আসেন এবং তারজন্য আই সি সি ইউ ইউনিটটির খুব প্রয়োজন। কিন্তু আজকে এর যন্ত্রপাতি বিকল হয়ে পড়েছে, কাজকর্ম ঠিকমতো হচ্ছে না। ফলে আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে করে সাব ডিভিসন হাসপাতালে আই সি সি ইউ ঠিকমতো চালু করা হোক। তাছাড়া এখানে বিশেষজ্ঞ ডাক্তারের অভাব আছে, যার ফলে আই সি সি ইউ ইউনিটটি মেনটেন করা সম্ভব হচ্ছে না। বোলপুর এবং শান্তিনিকেতনে বহু ভি. আই. পি. আসেন। আগামী কয়েকদিনের মধ্যে তুরস্কের প্রধানমন্ত্রী আসবেন, সুতরাং অবিলম্বে ওই আই সি সি ইউনিট চালু করার ব্যবস্থা করা হোক এই দাবি আমি জানাচ্ছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** (অনুপস্থিত)

**শ্রী মৈনুল হক ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ করছি। আমার বিধানসভা এলাকায় বিহারে একটা রয়েছে, একমাত্র রাস্তা, যে রাস্তা দীর্ঘদিন ধরে প্রায় ৬ বছর থেকে লক্ষ করে যাচ্ছি যে, সমাজবিরোধী লোকেরা সেখানে পুলিশের সঙ্গে যোগসাজস করে তোলা আদায় করছে। অথচ পুলিশের বিভিন্ন অফিসারের সঙ্গে এই বিষয়ে কথা বলছি এবং এস পির সঙ্গেও কথা বলছি। কিন্তু তবুও মস্তানীদের তোলা আদায় এখনো বন্ধ করা যাচ্ছে না। সেই কারণে আমি আপনার মাধ্যমে পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, যারা এই সমাজ বিরোধী কাজের সঙ্গে যুক্ত আছে, তারা যে পার্টিরই হোক না কেন অবিলম্বে তা বন্ধ করা হোক।

**শ্রী হাফেজ আলম সৈরানি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। গত ১ তারিখে গোয়ালপোখর কেন্দ্রে পঞ্চায়েত সমিতির ভূমি ও ভূমি সংস্কারের কর্মাধ্যক্ষকে সেই দপ্তরের কর্মিরা হেনস্তা করেছে। সেখানে মারপিট করেছে, তাদের জামার কলার ধরে টানাটানি করেছে, সেই কথা কনসার্ন মন্ত্রীকে জানানো হয়েছে, কিন্তু এখন পর্যন্ত এই সমস্ত হেনস্থাকারী কর্মচারির বিরুদ্ধে কোনও অ্যাকশন নেওয়া হয়নি। ফলে গোয়ালপোখর (২) পঞ্চায়েত সমিতিতে ভূমি ও সংস্কারের যে কাজকর্ম চলত সেটার অচলাবস্থা দেখা দিয়েছে, অবিলম্বে হেনস্থাকারীদের ঐ কর্মচারিদের বিরুদ্ধে শাস্তি নেওয়ার জন্য আমি সরকারের কাছে আবেদন করছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন আসানসোল মহকুমায় একটি হাসপাতাল আছে, তার গুরুত্ব অপরিসীম। ঐ এলাকাটি কোলিয়ারি অঞ্চল এবং দুর্ঘটনাপ্রবণ এলাকা। বিভিন্ন সময়ে মানুষ বিভিন্ন ধরনের শারীরিক আঘাতপ্রাপ্ত হয়ে এখানে আসেন, আমি এই ব্যাপারে দীর্ঘদিন ধরে দাবি জানাচ্ছি ঐখানে একটি নিউরো সার্জারি ডিপার্টমেন্ট খোলা হোক। কোনও মানুষ আঘাতপ্রাপ্ত হলে তাদেরকে সেখান থেকে ধানবাদ বা কলকাতায় চিকিৎসার জন্য পাঠিয়ে দেওয়া হয়, বর্তমানে হাসপাতালগুলির কি অবস্থা সেটা আপনি জানেন, পেশেন্টকে ঘন্টার পর ঘন্টা বাইরে ফেলে রাখতে হয়, সিট পাওয়া যায় না, তাই আমি আবেদন করছি যাতে ওখানকার হাসপাতালে একটি নিউরো সার্জারি ডিপার্টমেন্ট অবিলম্বে খোলা হয়।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে বলতে

চাই, এখানে মাননীয় উপমুখ্যমন্ত্রী উপস্থিত আছেন, গতবারের বাজেটে '৯৯-২০০০ সালেতে বলা হয়েছিল উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ এর জন্য ৪৫ কোটি টাকা বরাদ্দ করা হল। কিন্তু যেহেতু উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠিত হয়—৩০ তারিখে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ নিয়ে আলোচনাও হবে—তাই বলব, উত্তরবঙ্গের বন্যা প্রতিরোধ প্রকল্পে ঐ টাকা ৬টি জেলার জন্য রাজ্য সরকার যদি মনে করেন তাহলে বন্যা রোধের মতো একটা স্বদর্থক কাজে টাকাটা ব্যয় হতে পারে। গতবারের ২ ৪৫ কোটি টাকা উত্তরবঙ্গের বন্যা নিয়ন্ত্রণের জন্য দেওয়া যায় কিনা মাননীয় উপমুখ্যমন্ত্রী যদি বলেন তাহলে ভাল হয়। আপনি অনুগ্রহ করে বলুন, গতবারে যে ৪৫ কোটি টাকা বরাদ্দ ছিল উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ এর নামে, যেহেতু উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ ঠিক হয়নি, খরচ করাও যায়নি, সেইজন্য ওখানকার বন্যা প্রবণ এলাকার জন্য ৪৫ কোটি টাকা খরচ করার কোনও ব্যবস্থা করতে পারা যায় কিনা সেটা দেখুন।

**Shrimati Shanta Chhetri :** Hon'ble Deputy Speaker, Sir, I wish to draw the Hon'ble Transport Minister's attention towards the pressing need to link Sukna Railway Station with NJP Junction via broad gauge. Hill commuters would then be spared the ordeal of having to negotiate Jammed Roads and they would also be saved from troublesome cab and auto drivers out to fleece them.

Hence, I request the Hon'ble Minister to take up the issue with Hon'ble Union Minister for Railways, Ms. Mamata Banerjee and to arrange for plying of a link train between NJP and Sukna. This will fulfil a long-pressing need of the people. May I add in this connection that Hon'ble DGHC Chairman, Shri Subhas Ghising also has been pressing for fulfilment of this demand.

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গের বিভিন্ন জেলাগুলি থেকে—কোচবিহার, তুফানগঞ্জ, দিনহাটা, মাথাভাঙ্গা, আলিপুরদুয়ার, জোড়াই—প্রতিদিন অজস্র মানুষকে শিলিগুড়ি এবং রায়গঞ্জে আসতে হয়। কিন্তু প্রতিদিন তাদের ফিরে যাবার জন্য যথেষ্ট বাসের ব্যবস্থা নেই। এই ব্যাপারে আমরা এন. বি. এস. টি. সি-কে বলেছি, তারা বলেছে ব্যবস্থা করতে পারবেন না। এবং তারা পরিষ্কারভাবে জানিয়ে দিয়েছে যথেষ্ট সংখ্যক বাস না থাকার ফলেই তারা এই ব্যবস্থা করতে পারছেন না। আমরা বিধায়করা একসাথে মিলে এস. টি. এ-র কাছে অভিযোগ জানিয়েছিলাম, কিন্তু আজও পর্যন্ত এস. টি. এ থেকে সেই

ব্যবস্থা করা হয়নি। অবিলম্বে সেই রুটগুলিতে বাসের ব্যবস্থা করার জন্য আপনার মাধ্যমে আমি পরিবহন মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাণী-সম্পদ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বহু মহিষ, গরু বর্ডার পেরিয়ে সব আমাদের রাজ্যের বাইরে চলে যাচ্ছে। রাজ্যের অর্থনীতিকে শক্তিশালী করার জন্য অন্তত পক্ষে মহিষের একটি স্লটার হাউস করার জন্য রাজ্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি বা কোনও পরিকল্পনা নেওয়া যায় কিনা আমি জানতে চাই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন কলকাতা থেকে দক্ষিণবঙ্গগামী যে সমস্ত বাস আছে সেগুলিকে দ্বিতীয় হুগলি সেতু বা বিদ্যাসাগর সেতু দিয়ে চালাবার প্রতিশ্রুতি দিয়েছিলেন মাননীয় পরিবহনমন্ত্রী। এসপ্ল্যানেড থেকে যে সমস্ত বাস ছাড়ে যেগুলো হাওড়া হয়ে যেতে হয়, সেগুলো যাতে যানজটে না পড়ে এবং যাত্রীদের যাতে অসুবিধা না হয় সেইজন্য এই সেতু তৈরি করা হয়েছিল। এই বাসগুলি যাতে বিদ্যাসাগর সেতু দিয়ে যাতায়াত করে তারজন্য আমি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দপ্তরের একটা ভয়ঙ্কর দুর্নীতির কথা আপনার সামনে তুলে ধরতে চাই এই হাউসের কাছে। ১৯৯৪ সালে ৮,৮৩৬ জন কনস্টেবল পরীক্ষা দিয়েছিলেন, তার মধ্যে ফিফটি পারসেন্ট নম্বর পেয়ে নোট ২,৫৪৯ জন পাশ করেন। কয়েকজন অসফল পরীক্ষার্থী হাইকোর্টে কেস করেন। জাস্টিস [* * * *] রায় দেন তাদের খাতা পরীক্ষা করার জন্য। তারপর তিনজন অফিসারকে নিয়ে একটা কমিটি করা হল, কিন্তু পরবর্তীকালে দেখা গেল কম নম্বর যারা পেয়েছিল তাদের আবর বেশি নম্বর দিয়ে পাশ করিয়ে দেওয়া হয়েছে। বুদ্ধদেববাবুর ডিপার্টমেন্টে এইরকম দুর্নীতি চলছে। যারা ফেল করেছিল তাদের আবার পাশ করিয়ে দেওয়া হল হাজার হাজার টাকা ঘুষের বিনিময়ে। এই পদ্ধতিতে আজকে কনস্টেবল থেকে এ. এস. আই করা হচ্ছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** শোভনদেববাবু, কোনও সদস্যর বিরুদ্ধে অভিযোগ জানাতে গেলে নোটিশ দিতে হয়, নামটা বাদ যাবে।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার নওদা থানার শব্দরনগর থেকে

Note : * Expunged by ordered of the Chair.

দৌলতাবাদ থানা, প্রায় চৌদ্দ মাইল, ভায়া হরিহরপাড়া, এই তিনটি থানার মধ্যে দিয়ে যে রাস্তাটি গেছে সেটি একটি গুরুত্বপূর্ণ রাস্তা। জেলা পরিষদ বা পঞ্চায়েতের মাধ্যমে রাস্তা করা সম্ভব নয়। এই রাস্তা মাননীয় পূর্ত দপ্তরের মন্ত্রী ছাড়া কখনো সম্ভব নয়। ওই দপ্তরকে দিয়ে করানোর জন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই রাস্তাটি আরও গুরুত্বপূর্ণ এই কারণে যে এই রাস্তা তেকে অন্যান্য যোগাযোগগুলি করতে গেলে প্রায় ৫০-১০০ কিলোমিটার ঘুরতে হয়। শর্ট এবং সংক্ষিপ্ত রাস্তা করার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার বলছে ওষুধ নেই টাকা নেই বলে। টাকা নেই বলে হাসপাতাল প্রসারিত করা হচ্ছে না। অথচ দক্ষিণ ২৪ পরগনার জেলা সদর হাসপাতাল, এম এন বাঙ্গুর হাসপাতালের জন্য ১৪ বিঘা জমি অধিগৃহীত করা হয়েছিল হাসপাতাল সম্প্রসারণের জন্য। কিন্তু এখনও পর্যন্ত সরকার সেখানে কাজ শুরু করতে পারেনি। গত ২২ বছর ধরে এই হাসপাতালের জমি খালি পড়ে আছে। এখন ভবঘুরেরা দখল করে নিয়ে নতুন করে বাড়ি তৈরি করছে। এটার দিকে সরকারের নজর নেই। রাজ্যের সাধারণ মানুষ চিকিৎসা পাচ্ছে না। বিশেষ করে দক্ষিণ ২৪ পরগনার সাগর থেকে শুরু করে ভবানীপুর পর্যন্ত বহু রোগী চিকিৎসার জন্য এখানে যান। জায়গার অভাবে ঠিকমতো চিকিৎসা হয় না। এই ১৪ বিঘা জমিতে নতুন নতুন বিভাগ খোলবার জন্য অধিগৃহীত করা হয়েছিল। তাই এই অধিগৃহীত জায়গায় হাসপাতাল সম্প্রসারিত করে জণসাধারণকে যাতে চিকিৎসার সুযোগ যাতে করে দেওয়া যায়, তারজন্য আবেদন করছি।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পরিবেশ মন্ত্রী তথা পশ্চিমবঙ্গ সরকারের মন্ত্রিসভার সদস্যের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমার সাগরদিঘিতে তামুজ বিল নামে একটা বিশাল জলাশয় আছে। তার পরিমাণ দেড় থেকে দু-হাজার একর। মাঝে উলিয়াডাঙ্গা গ্রাম আছে। সেই জলাশয়কে জাতীয় সরোবর হিসাবে ঘোষণা করার জন্য আবেদন করছি।

**শ্রী সালিব টোপ্পো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৭ সালে পঞ্চায়েত ইলেকশন হয়েছে। এই পঞ্চায়েত ইলেকশনে দার্জিলিং-এ যতগুলি চা বাগান আছে, সেগুলিকে পঞ্চায়েতের আওতায় আনা হয় এবং পঞ্চায়েত হওয়ার ফলে দার্জিলিং-এর চা বাগানগুলিতে ২৪টি গ্রাম পঞ্চায়েত হয়েছে। সেই ২৪টি গ্রাম পঞ্চায়েতে ১ কোটি ২৪ লক্ষ টাকা দেওয়া হয় বিভিন্ন কাজের জন্য। আজ পর্যন্ত পঞ্চায়েত ডিপার্টমেন্ট সুব্যবস্থা করতে পারেনি।

পঞ্চায়েত ভবন নির্মাণ করতে পারেনি এবং চা বাগানের কোনও কর্মি সেটাতে সুযোগ পাচ্ছে না। এই ব্যাপারে নজর দেওয়ার জন্য অনুরোধ করছি।

**শ্রী অশোককুমার দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, উচ্চ মাধ্যমিক পরীক্ষা শুরু হয়ে গেছে। কিছুদিন আগে মাধ্যমিক পরীক্ষা শুরু হয়েছিল। প্রায়ই দেখা যাচ্ছে যে ছাত্র ছাত্রীরা সংকটে পড়ছে। লোডশেডিং হচ্ছে এবং পরীক্ষার্থীরা লোডশেডিং এর জন্য কষ্ট পাচ্ছে। এই অবস্থায় আমি অনুরোধ করব—পরীক্ষা চলাকালীন কোনও লোড শেডিং যেন না হয়। আমার আশা ছিল আর বোধ হয় লোডশেডিং হবে না।

কিন্তু আজকে দেখা যাচ্ছে যে বিভিন্ন যে সমস্ত কাগজ বলছেন যে লোডশেডিং এর জন্য যারা পরীক্ষার্থী তারা কষ্ট পাচ্ছে। স্কুলের যারা শিক্ষক, কলেজের প্রিন্সিপ্যাল যারা আছেন তারাও কষ্ট পাচ্ছেন। আমি অনুরোধ করছি এই বিষয়ে যেন যথাশীঘ্র অ্যাকশন নেওয়া হয়।

**শ্রী মেহবুব মন্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বর্ধমান শহরের কাছে বড়নীলপুরে একটা ইন্টিগ্রেটেড বেস ম্যানেজমেন্ট, কেন্দ্রীয় সরকারের একটা গবেষণা কেন্দ্র ছিল সার, কীটনাশকের সঙ্গে যে সমস্ত বন্ধু পোকা রয়েছে, সেই পোকাদের বিষয়ে প্রশিক্ষণ দেওয়ার জন্য একটা রিসার্চ সেন্টার ছিল। এই রিসার্চ সেন্টারকে ওখান থেকে তুলে নিয়ে গোরখপুরে নিয়ে যাওয়া হচ্ছে। এটা স্যার সারা উত্তরপূর্ব ভারতের একমাত্র কেন্দ্র ছিল। বর্ধমান জেলা কৃষিপ্রধান অঞ্চল। সেজন্য আমি অনুরোধ করছি যাতে এই গবেষণা কেন্দ্র তুলে না নিয়ে যাওয়া হয়। আমি এই সিদ্ধান্তের প্রতিবাদ করছি। এই সিদ্ধান্ত পরিবর্তন করার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে মাধ্যমিক পরীক্ষা হয়ে গেছে। উচ্চ মাধ্যমিক শুরু হয়েছে। কাটোয়া কলেজ থেকে উচ্চ মাধ্যমিক এর কোর্স তুলে নেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। এখনও এই দপ্তরের নতুন কোনও ইনফ্রাস্ট্রাকচার তৈরি হয়নি। অথচ প্রচুর ছাত্রছাত্রী মাধ্যমিক পরীক্ষার পর কোথায় ভর্তি হবে? তাই এই বছর যাতে কাটোয়া কলেজে উচ্চ মাধ্যমিক শিক্ষা তুলে না নেওয়া হয় তার জন্য শিক্ষামন্ত্রীর কাছে আবেদন করছি।

**শ্রী বাদল ভট্টাচার্য :** স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই স্বরাষ্ট্র দপ্তরের বীরপুঙ্গব পুলিশেরা আজকে প্রাথমিক শিক্ষকদের

রক্তাক্ত করেছে। আজকে পাবলিক অ্যাকাউন্টস কমিটির চেয়ারম্যান সত্য বাপুলির বাড়ির সামনে সেখানে ছিনতাই হচ্ছে। গত ২৬ তারিখে সেখানে ডাকাতি হয়েছে। তার বাড়ির দরজার সামনে দাঁড়িয়ে ছিনতাই হয়েছে। তার কোনও প্রতিকার নেই। এস. পি.-কে জানানো হয়েছে, স্বরাষ্ট্র দপ্তরকে জানানো হয়েছে একজনও ধরা পড়েনি। আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি অবিলম্বে দোষীদের গ্রেপ্তার করা হক। ছিনতাই করা গাড়িকে ধরতে হবে। অবিলম্বে পুলিশ পিকেট বসাতে হবে। অবিলম্বে পুলিশ বসাতে হবে যেখানে পুষ্পশ্রী হাউসিং, ঠাকুরপুকুর থানার অন্তর্গত সেখানে রোজ ছিনতাই হচ্ছে, দেশি মদের ঠেক। আপনার মাধ্যমে দাবি করছি অবিলম্বে সেখানে পুলিশ পিকেট বসানো হোক।

**শ্রী কিরীটি বাগদি ঃ** স্যার, আপনার মাধ্যমে আবাসন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের বীরপুরে একটি ডাকবাংলো আছে। সেটি মেরামত করার অভাবে ছাদ ফুটো হয়ে জল পড়ছে। এটা যাতে মেরামত করে মানুষের বসবাস যোগ্য করা হয় তার জন্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখন উচ্চ মাধ্যমিক পরীক্ষা চলছে। কলকাতায় আলোর বন্যা কিন্তু গ্রামাঞ্চলে ব্যাপক লোডশেডিং চলছে। মফস্বলে, গ্রামে ব্যাপক লোডশেডিং হচ্ছে। আজকে দাঁতন, এগরা, মোহনপুর, সবং, ডেবরাতে ঘন্টার পর ঘন্টা ধরে লোডশেডিং হচ্ছে। একই কথা বারে বারে আমরা মন্ত্রীর মুখ থেকে শুনতে চাই না যে বিদ্যুৎ ঘাটতি থাকার জন্য এটা হচ্ছে। সুতরাং অবিলম্বে এই পরীক্ষার সময় যাতে গ্রাম বাংলার মানুষ বিদ্যুৎ পায় সেই দিকে দৃষ্টি দেওয়ার জন্য আমি দাবি জানাচ্ছি।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে আমাদের পশ্চিমবঙ্গের সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পশ্চিমবঙ্গে আয়ুর্বেদ শিক্ষায়তন বলতে একটিই আছে জে. বি. এম. কলেজ হসপিটাল। সেই কলেজ থেকে ডিগ্রি দেওয়া হয় বি. এ. এম. এস.-এর। সেই কলেজটি সরকারের উদাসীনতার জন্য তার অ্যাফিলিয়েশন ক্যানসেল হতে চলেছে। সরকার এদিকে দৃষ্টিপাত করছে না। এই নিয়ে ওখানকার ছাত্রদের ভাগ্য একটা অনিশ্চয় পথে রয়েছে। সেই জন্য আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে সরকার এদিকে নজর দেয় এবং কলেজটির অ্যাফিলিয়েশন ক্যানসেল না হয় এবং কলেজটির যাতে উন্নতি হয়।

**শ্রী অজিত পান্ডে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার কেন্দ্রে গোলতলা মহসীন

স্কোয়ার একটা নরককুন্ডে পরিণত হয়েছে, ভিতরের পুকুরের জল বিষাক্ত, জঞ্জাল পড়ে পড়ে জমে যাচ্ছে। স্থানীয় পুরপিতা প'্চ বছর ধরে কর্পূরের মতো উধাও হয়ে ছিলেন। এখন ভোট আসার মুখে তিনি বেআ..নি ক্লাব করছেন এবং মাফিয়াদের মদত দিয়ে জায়গাটি কলুষিত করছেন। আমি মাননীয় নগর উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি ওই জায়গাটির বিউটিফিকেশনের জন্য, সৌন্দর্যকরণের জন্য দাবি করছি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের বিভিন্ন ব্লকে আই. সি. ডি. এস. প্রোজেক্টে কাজ চলছে, সেই প্রোজেক্টের মাধ্যমে অঙ্গনওয়াড়ি কর্মি এবং হেল্পাররা শিশু পুষ্টির কাজ করছেন। তারা যে সাম্মানিক পান সেটা বর্তমান বাজার দরে খুবই নগণ্য। তাই বর্তমান বাজার দরের সাথে সমতা রেখে তাদের সাম্মানিক বাড়ানো দরকার। তারা মোট ৭০০ টাকা সাম্মানিক পান, যার মধ্যে কেন্দ্রীয় সরকারের ৫০০ টাকা আর রাজ্য সরকারের ২০০ টাকা আছে। বর্তমানে বাজার দর অনুযায়ী তাদের ১,৫০০ টাকা সাম্মানিক করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল রানি রাসমনি রোড পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষকদের উপর পুলিশের গুলি চালানো নিয়ে মন্ত্রী এর মধ্যেই বিবৃতি দিয়েছেন। দুঃখ প্রকাশ করেছেন এবং নিন্দনীয় বলেছেন। আমি তা নিয়ে বলতে চাই না, কিন্তু তারা যে দাবি নিয়ে এসেছিলেন সেই দাবিগুলি আমি এখানে উল্লেখ করছি। শিক্ষামন্ত্রীর অবহেলার জন্য দীর্ঘ দিন ধরে শিক্ষকরা আন্দোলন করছেন। গতকাল শিক্ষকদের দাবিগুলি ছিল—১) ক্লাস ওয়ান থেকে ইংরাজি চালু করতে হবে। ২) স্কুলের ছাত্রদের নিয়মিত ইউনিফর্ম এবং সময়মতো টেক্সট বই দিতে হবে, ৩) শিক্ষকরা রিটায়ার করার পর যাতে সময়মতো তারা পেনশন পান, এবং সবচেয়ে বেশি গুরুত্বপূর্ণ দাবি ছিল ৬০ উর্ধ্ব যে সব শিক্ষক কাজ করছেন তাদের অনেকের বেতন বন্ধ করে দেওয়া হয়েছে। তাদের যাতে বেতন দেওয়া হয়—তাদের দাবি না শুনে সরকারের পুলিশ তাদের উপর লাঠি চালিয়েছে। এই হাউসে আমি দাবি জানাচ্ছি যাতে তাদের দাবি মেনে নেওয়া হয়।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন আমার বিধানসভা এলাকায় হলদিয়া থেকে ফারাক্কা অত্যন্ত গুরুত্বপূর্ণ এই রাস্তাটি রাজ্য সড়ক হিসাবে ঘোষণা করা হয়েছে। সেখানে মোড়গ্রাম থেকে কুলি পর্যন্ত রাস্তা সম্প্রসারণের কাজ শুরু হয়েছিল। ৪০ কিঃ মিঃ এই রাস্তাটির জেলা পরিষদের উদ্যোগে কাজ হয়েছিল, ২০ কিঃ মিঃ রাস্তার কাজ বাকি আছে। মাননীয় পূর্তমন্ত্রী উদ্যোগ নিয়ে আর. আই. ডি. এফ.-কে এই প্রকল্পে নিয়ে আসেন।

**শ্রীমতী শকুন্তলা পাইক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। টি. এম. সি. দখলিকৃত কুল্পী পঞ্চায়েত সমিতি উন্নয়নের বরাদ্দকৃত লক্ষ লক্ষ টাকা তছরূপ করেছে। হাড়ারখাল এবং শ্যামবসুচক থেকে ইঞ্জিনবেড়িয়া রাস্তার সংস্কারের নামে লক্ষ লক্ষ টাকা তছরূপ করা হয়েছে। ন্যায্য মজুরিও লোকেদের দেওয়া হয়নি। এ ব্যাপারে ব্লক ভিজিলেন্স কমিটি তদন্ত করে ডি. এম. এবং এস. ডি. ও.-কে তথ্য দিয়েছে। এছাড়াও, তৃণমূল দখলিকৃত ঢোলা, চন্ডীপুর, রামকিশোরপুর গ্রাম পঞ্চায়েতগুলো বিভিন্ন স্কীমে লক্ষ লক্ষ টাকা নিয়ম বহির্ভূত ভাবে ব্যয় করা হয়েছে, তছরূপ করা হয়েছে। আমি জনগণের স্বার্থে ঐসব বে-আইনি ব্যয়ের এবং তছরূপের ক্ষেত্রে প্রশাসনিক ব্যবস্থা নেওয়ার দাবি করছি।

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ** স্যার, আমার বিধানসভা এলাকা কৃষি ভিত্তিক। কিন্তু ঐ এলাকায় অধিকাংশ সময় বিদ্যুৎ বিভ্রাট হওয়ার জন্য কৃষি কাজ মার খাচ্ছে। এ ব্যাপারে আমি বিদ্যুৎ মন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি। বিদ্যুৎ বিভ্রাটের জন্য পাম্পসেট বন্ধ হয়ে যাতে কৃষি-কাজ বন্ধ হয়ে না যায় তার ব্যবস্থা করার আবেদন জানাচ্ছি।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** স্যার, হায়ার সেকেন্ডারি পরীক্ষা শুরু হয়েছে। এই সময় নদীয়া জেলার বিভিন্ন জায়গায়—তেহট্ট, দেবগ্রাম, কালীগঞ্জ, পলাশীপাড়া, ভাজ্জাংলা, প্রভৃতি এলাকায় বিদ্যুতের বেহাল অবস্থা। স্যার, বিদ্যুৎ বিভ্রাটের জন্য বিভিন্ন টেলিফোন বুথও অচল হয়ে পড়ছে। তাই আমি এই বিষয়ে দৃষ্টি দেওয়ার জন্য মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শ্রীরামপুর-এসপ্লানেড (ভায়া—হাওড়া) রুটে কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থার এল ৩১ নং বাসটি বর্তমানে বন্ধ আছে। অবিলম্বে পুনরায় এই বাসটি চালু করার দাবি জানাচ্ছি।

শ্রীরামপুর-সল্টলেক (ভায়া—শ্যামবাজার) রুটে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার এস. এস. ৪ নং বাসটি দিনে মাত্র ৩/৪-টি চলাচল করে। এছাড়া, এই রুটের সমস্ত বাস সল্টলেক পর্যন্ত যায় না। দুপুরের দিকে কেবলমাত্র ডানলপ পর্যন্ত যায়। এই বাসের সংখ্যা আরও বাড়ানো হোক এবং সমস্ত বাস যাতে সল্টলেক পর্যন্ত যায় তার ব্যবস্থা করা হোক। শ্রীরামপুর, রিষড়া, কোন্নগর, কোতরং, ভদ্রকালি, উত্তরপাড়া অঞ্চলের মানুষের কলকাতার সঙ্গে যোগাযোগের বাস পথ একটা বড় মাধ্যম। এ ব্যাপারে দৃষ্টি দিতে আবেদন জানাচ্ছি।

**শ্রী দিবাকান্ত রাউথ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয়

শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় পি. পি. এল. কাগজ তৈরির একটা কারখানা আছে। সেই কারখানার মালিক পক্ষ অন্যায় ভাবে কারখানা বন্ধ করে রেখেছেন। এর ফলে আজকে ২০০ পরিবার অনাহারে দিন কাটাচ্ছে। অবিলম্বে যাতে ঐ কারখানা পুনরায় চালু করা যায় তার আবেদন জানাচ্ছি। এছাড়া, শ্রমিক-কর্মচারিদের পি. এফ.-এ জমা দেওয়ার জন্য যে টাকা কাটা হয়েছে তা সরকারি ফান্ডে জমা পড়েনি। কারখানা খোলা হলে শ্রমিকদের উপকার হবে। না হলে শ্রমিকদের পি. এফের টাকা সুদ সমেত ফেরত দেওয়া হোক।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলায় ৪০ কোটি টাকার ডি. পি. ই. পি. স্কীমে সি. পি. এম. নগ্ন দলবাজি করছে। সেখানে ৩০ জ কি রিসোর্স পারসনের মধ্যে ২৮৫ জনই সি. পি. এম.-এর নেতা। আর, ১২৩ জ স্পেশাল রিসোর্স পারসনের মধ্যে ১২৩ জনই সি. পি. এম.-এর নেতা। প্রতিটি সার্কেলেই আর. এল. এ. এস.-এ দু'জন করে যুক্ত হয়েছে তার মধ্যে একজন ক্লার্ক এবং এক জন পিওন, তারাও সি. পি. এম.-র নেতা।

আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে শিক্ষা ক্ষেত্রে এই নারকীয় দলবাজি বন্ধ করা হয়।

[1-00 — 1-30 p.m.] (Including adjournment)

**শ্রী নিশিকান্ত মেহতা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় ট্যুরিজম মিনিস্টার এবং মাননীয় বনমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলার বিভিন্ন জায়গায় যেমন খয়রাবেড়িয়া, ওজদার ইত্যাদি বিভিন্ন এলাকায় ট্যুরিজমের ভাল স্পট আছে। এই সব বিভিন্ন এলাককে ভাল করে সার্ভে করে পুরুলিয়ার বিভিন্ন এলাকা যাতে ট্যুরিজমের স্পট হিসেবে গড়ে ওঠে এবং গোটা ভারতবর্ষের বিভিন্ন এলাকার মানুষ যাতে এখানে আসেন তার জন্য ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে ডিপার্টমেন্টের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী নন্দরানি দল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে আমার নির্বাচনী এলাকা কেশপুরের একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এখানে বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী আছেন। আমার কেশপুর এলাকায় দীর্ঘ ১৫ বছর আগে একটা সাব-স্টেশন করার কথা ঘোষিত হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত তার কোনও কাজ হয়নি। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি যে অবিলম্বে সেখানে সাব-স্টেশনের কাজ শুরু করা হোক।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতি দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বি. জে. পি. ও তৃণমূলের জনবিরোধী ও সর্বনাশা নীতির বিরুদ্ধে গত ২৫-শে মার্চ ব্রিগেডে লক্ষ লক্ষ মানুষের সমাবেশ হয় বামফ্রন্টের ডাকে। কিন্তু কলকাতা দূরদর্শন এত পক্ষ পাতদুষ্ট হয়ে গেছে যে বি. জে. পি., তৃণমূল ও কিছু কংগ্রেস নেতা যারা তৃণমূলের দিকে পা বাড়িয়েছেন তাদের পদলেহন করতে করতে এমন জায়গায় চলে গেছে যে, অন্য দলের নেতাদের বক্তৃতার কথা তারা বলেন না এবং কোনও নামও পর্যন্ত উল্লেখ করেন না। আজকে সকাল ৬টা ৪৫ মিনিটে বিধানসভার আলোচনার বিষয়ে বি. জে. পি., তৃণমূল ও কংগ্রেসের নাম বলেছে কিন্তু সরকার পক্ষের কারওর বক্তব্য নিয়ে আলোচনা করেনি। এই ব্যাপারটা অবিলম্বে দেখা দরকার।

(At this stage the House was adjourned till 1.30 p.m.)

(After adjournment)

## GENERAL DISCUSSION ON BUDGET

[1-30 — 1-40 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এবারে যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তার আমি বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনগুলিকে সমর্থন করে কয়েকটা কথা বলতে চাইছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু বিরোধিতার জন্যই মাননীয় অর্থমন্ত্রীর বাজেটের বিরোধিতা করছি না। যে সময় আমাদের এই বিধানসভা চলছে, সেই সময়ে পুলিশের লাঠিতে প্রাথমিক স্কুলের শিক্ষকরা রাজপথে রক্তাক্ত হয়ে লুটিয়ে পড়ল। এই ঘটনার আমি চরম বিরোধিতা করছি। যারা ঐ কাজ করেছে অবিলম্বে তাদের শাস্তি দাবি করছি। যাদের জন্য এই বাজেট সেই প্রাইমারি স্কুলের শিক্ষকরা— যারা আমাদের শিক্ষা দেন, তারা আজ রক্তাক্ত। সেজন্যই আমি এই বাজেটের বিরোধিতা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেট সম্পর্কে প্রধানত যে কথাগুলি বলতে চাই সে বিষয়ে একটা প্রতিবেদনের কপি আমি ইতিমধ্যেই মাননীয় অর্থমন্ত্রীকে দিয়েছি। আমি আশা করব তিনি আমার উত্থাপিত বিষয়গুলির উত্তর দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী পন্ডিত ব্যক্তি, সুবক্তা এবং মিষ্টভাষী, তাতে কোনও সন্দেহ নেই। এটা অস্বীকার করার মতো মানসিকতা আমার নয়। আমি এটা স্বীকার করি। কিন্তু তিনি যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করতে পারছি না। তিনি অর্থমন্ত্রী হবার পরে প্রথম দিন থেকে ঘাটতি শূণ্য বাজেট পেশের মধ্যে দিয়ে পশ্চিম বাংলার অর্থনৈতিক অবনতির সূচনা করেছেন। ওর

পূর্বে ডঃ অশোক মিত্র মহাশয় বাজেটের মধ্যে দিয়ে পশ্চিমবাংলাকে একটা নতুন দিক দেখাবার চেষ্টা করেছিলেন ৫০ টাকা করে বেকার ভাতা দেওয়ার মধ্যে দিয়ে। পরবর্তী কালে সেটা ফ্লপ করল। বর্তমান অর্থমন্ত্রী জিরও ঘাটতি বাজেট দিয়ে শুরু করে এখন ঘাটতিতে এসে দাঁড়িয়েছেন। আমি জানি না কি এমন সম্পদ তিনি সংগ্রহ করতে পেরেছিলেন যাতে তিনি ঘাটতি শূণ্য বাজেট করতে পেরেছিলেন। আসলে তিনি প্রথম দিন থেকে ভ্রান্ত দৃষ্টিভঙ্গি নিয়ে চলেছেন। শক্ত জমির ওপর দাঁড়িয়ে রাজ্যের কল্যাণের জন্য যে অর্থনৈতিক ভিত তৈরি করা উচিত ছিল তা তিনি করতে পারেননি। পার্টির চাপেই হোক, বা অন্য যে কোনও কারণেই হোক, তিনি তা পারেননি। পার্টিকে সন্তুষ্ট করতে গিয়ে তিনি এখানে একের পর এক জনস্বার্থ বিরোধী বাজেট পেশ করেছেন। নানা সময়ে নানা ভাবে তিনি এই কাজ করেছেন। এবারেও আগামী দিনে নির্বাচন হতে পারে, এটা মাথায় রেখে বাজেট করেছেন। এই বাজেটকে আমি শুধু জনবিরোধীই বলব না, বাস্তবের সঙ্গে এর কোনও সম্পর্ক নেই। পরিকল্পনার ক্ষেত্রে যে সব কথা বলা হয়েছে—যেগুলি করতে চাওয়া হয়েছে— সেগুলির কোনও বাস্তব ভিত্তি নেই। আমরা জানি রাজ্য সরকার মূলত কেন্দ্রীয় সরকারের টাকার ওপর নির্ভরশীল। আমি এই প্রসঙ্গে বলব যে, রাজ্যের রেভিনিউ রিসিপ্ট ৯,০২৮ কোটি টাকা। অ্যাক্সপেণ্ডিচার হচ্ছে ১১,৩২২ কোটি টাকা। তাহলে রাজ্যের ঘাটতির পরিমাণ হ'ল ২,২৯৮ কোটি টাকা।

'৯৭/৯৮ সালে ঘাটতি দেখানো হয়েছে ১ হাজার ২৩০ কোটি টাকা অর্থাৎ ২৫ পারসেন্ট রেভিনিউ রিসিট সেখানে কম হয়েছে ঘাটতি। যদিও '৯৩ এবং '৯৪ এবং ৯৩ থেকে ৯৮ পর্যন্ত বেড়ে দাঁড়িয়েছে ৮০ কোটি টাকা। আমি অর্থ মন্ত্রী মহাশয়কে এটা দিয়েছি, আশা করি উনি উত্তর দেবেন। এরিয়াস অব রেভিনিউ যেটা বেড়েছে সেটা হচ্ছে '৯৩/৯৪ সালে ছিল ৪৩৫.২৩ কোটি টাকা, '৯৭/৯৮ সালে সেটা বেড়ে দাঁড়িয়েছে ৬৬০.৮৩ কোটি টাকাতে। মূলত ফ্রম সেলস ট্যাক্স। যেখানে ৩৪৫.২১ কোটি পাবার কথা সেখানে ৬ পারসেন্ট চলে যায় শুধু স্যালারিতে। স্যার, দুঃখের সঙ্গে দেখছি, মন্ত্রী মহাশয়কে প্ল্যানে '৯৭/৯৮ সালে ছিল ১ হাজার ৪৬০ কোটি টাকা এবং নন প্ল্যানে ছিল ৯ হাজার ৮৬২ কোটি টাকা। তার মধ্যে স্যালারি হচ্ছে ২ হাজার ৪১২ কোটি টাকা। এর ফলে আমরা দেখছি একটা দেউলিয়া অর্থনীতির উপর আপনারা দাঁড়িয়ে আছেন। কোনও রকমে যোগ বিয়োগে মিল করিয়ে দিনের পর দিন ঘাটতি বাড়িয়ে বাড়িয়ে এমন একটা জায়গায় এনে দাঁড় করিয়েছেন যে বর্তমানে সেটা সীমা ছাড়িয়ে গিয়েছে। আপনারা টাকা ধার নিয়ে দেখান যে এত টাকা সংগ্রহ করেছি। অতীশ সিন্‌হা মহাশয় বলেছেন যে আপনাদের ঋণ দাঁড়িয়েছে ৪৫ হাজার কোটি টাকা। আমার কাছে কেরালা, অন্ধ্র সব জায়গার ফিগার আছে, সময়ের অভাবে দেখাতে পারছি না কিন্তু এই প্রসঙ্গে যেটা বলতে চাই সেটা হচ্ছে অন্যান্য জায়গায় তারা টাকা ধার যেমন করে তেমনি শোধও

করে। আর আপনারা শুধু ধার করেন, শোধ করতে পারেন না। আমরা জানি যে টাকা ধার না করে বড় শিল্প, বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র ইত্যাদি তৈরি করা যায় না। কোনও রাজ্যই তা করতে পারে না। অন্যান্য রাজ্য ধারও করে আবার শোধও করে আপনারা কিন্তু শুধুই ধার করে যান, শোধ করতে পারেন না। সেইজন্য স্টেটকে সেন্টারের উপর বেশি নির্ভরশীল হয়ে পড়তে হচ্ছে, এই স্টেট নিজের পায়ে দাঁড়াতে পারছে না। The State Govt. depends on a great extent on the inflow of funds from the Central Govt. to its plan outlay. আপনি প্ল্যান আউট লে-তে টাকা দিতে পারছেন না, ন প্ল্যানে খরচ করছেন। দিনের পর দিন এই অবস্থা চলছে। এবারে দেখছি প্ল্যান আউট লে-টা বেশি করার চেষ্টা করেছেন। কেন করেছেন সেটা আমরা জানি, পরে সেটা বলব। মন্ত্রী মহাশয়কে আমি কাগজ দিয়ে দেখিয়ে দিয়েছি যে সেভিংস হয়েছিল ১০৪টি গ্রান্টে ২ হাজার ৫১২.২৮ কোটি টাকা। সেখানে এক্সেস হয়েছে ১৫টা গ্র্যান্টে ১ হাজার ৪৮২.১৮ কোটি টাকা। সেভিং সারেন্ডার করেননি। সেভিং সারেন্ডার করেছেন কত? ১ হাজার ১৫৬.৭৬ কোটি টাকা। আপনার যেটা সারেন্ডার করার কথা সেটা না করে অন্য ভাবে বেশি খরচ করে হিসাবে দেখিয়ে দিয়েছেন। আপনি বুদ্ধিমান লোক তাই দেখছি এতগুলি মন্ত্রীকে এবং এমন কি মুখ্যমন্ত্রীকেও সন্তুষ্ট রেখেছেন। অ্যাকচুয়াল রেভিনিউ টা, এস্টিমেটেড recovery of the credit দেখা যাচ্ছে মোট ৭৯.৩০ কোটি টাকা কম হয়েছে। তার মানে হচ্ছে এখানে অর্থনীতির বুনিয়াদটা অত্যন্ত খারাপ জায়গায় দাঁড়িয়ে আছে। এর জন্য বেশির ভাগটাই আপনাদের সেন্ট্রালের উপর নির্ভর করতে হয়। আপনারা কথায় কথায় সেন্ট্রালকে দায়ী করেন।

[1-40 — 1-50 p.m.]

আপনারা কেন্দ্র দেয় না, কেন্দ্র দেয় না বলে চিৎকার করেন। কিন্তু আপনারা যেমন চিৎকার করছেন, তামিলনাড়ু বা মহারাষ্ট্র কিন্তু সে রকম চিৎকার করছে না। তারা নিজেদের অর্থনীতির উপর দাঁড়িয়ে টাকা শোধ করে চলেছে। তার জন্য মাননীয় মন্ত্রীকে বলব, আপনি ইন অ্যাডিশন টু দি সাপ্লিমেন্টারি প্রভিসন ১৯৯৭-৯৮ সালে কত দেখিয়েছেন? ৯২৫.৪০ ক্রোরস্ অব টেন্ড ফ্রম মার্চ, ১৯৯৮। সেখানে ৪৫১ পয়েন্ট সামথিং অয়ার নট স্পেন্ট। তার মানে, আপনারা যে টাকা পেয়েছেন সেই টাকার ৪৯ পারসেন্ট বছরের শেষ পর্যন্ত খরচ করতে পারেননি। তার কারণ, যে ফার্ম এস্টিমেট হওয়া উচিত ছিল সেটা প্রচেষ্টার অভাবে হয়নি। দিস ইনডিকেটস দি ডেফিসিয়েন্সিস্ অব দি বাজেট ফর্মেশন অ্যান্ড কন্ট্রোল। সেখানে আপনাদের অসুবিধা থেকে গেছে, যে সময়ে যা করা উচিত সেটা করেননি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে কিছু তথ্য দিয়ে আমি বললাম। কিন্তু

আপনার কাছে আরও রাখতে চাই যে, মাননীয় অর্থমন্ত্রীর ২৫,৬৬১ কোটি টাকার বাজেটের মধ্যে প্ল্যান এক্সপেন্ডিচারে ধরা আছে ৬,১৬৫ কোটি টাকা। তার মানে, বাজেটের ৩৫ শতাংশ টাকা প্ল্যানে খরচ করবেন। আগের বছরে এটা আরও কম ছিল, কিন্তু সামনে নির্বাচন বলে এবারে কিছু বেশি রেখেছেন। প্রতি বছরই উনি প্ল্যানের টাকা নন-প্ল্যানে খরচ করছেন। এইভাবে প্ল্যানের টাকা নন্-প্ল্যানে খরচ করবার একটা টেন্ডেন্সি গ্রো করেছে যার জন্য রাজ্যে উন্নতি ব্যহত হচ্ছে। কিন্তু দেশের উন্নতি তখনই হতে পারে যদি প্ল্যানে টাকা খরচ হয়। ১৯৯৪-৯৫ থেকে ১৯৯৬-৯৭ পর্যন্ত টোটাল এক্সপেন্ডিচার অ্যান্ড রেভিনিউ অ্যান্ড ক্যাপিটাল লোন আন্ডার বোথ প্ল্যান অ্যান্ড নন্-প্ল্যান ছিল ৩০,৭৩১ কোটি টাকা, আউট অব প্ল্যান এক্সপেন্ডিচার ৭,৭১৭.৪৭ ক্রোরস। প্ল্যানে খরচ করেছেন ৩১ হাজার কোটির মধ্যে মাত্র ৭ হাজার কোটি টাকা। আজকে রাজ্যে প্ল্যানের টাকা নন্-প্ল্যানের খরচ হচ্ছে বলে রাজ্যের অগ্রগতি স্তব্ধ হয়ে গেছে। আমি মাননীয় মন্ত্রীর কাছে প্রশ্ন রাখছি, হোয়াট ইজ দি আনস্পেন্ট ব্যালান্স অফ পি. এল. অ্যাকাউন্ট আপটু ৩১. ৩. ৯৯? এ নিয়ে অনেক কথা হয়েছে। লোকাল ফান্ড অ্যাকাউন্টে ঐ তারিখ পর্যন্ত কত টাকা আনস্পেন্ট রয়েছে সেটাও যদি বলেন খুশি হব।

আমরা দেখেছি, রাজ্যের অর্থমন্ত্রী বিকেন্দ্রীকরণের নামে কেন্দ্রীভূত করে ক্ষমতা জেলা পরিষদকে দিয়েছেন, কিন্তু ৩১. ৩. ৯৮-তে এসেও তাদের ১৯৯৪-৯৫ সালের হিসেবের খাতাপত্র পরীক্ষা করেনি। জেলা পরিষদের নিজস্ব কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই এ ডিপার্টমেন্ট, ও ডিপার্টমেন্ট থেকে নিয়ে তারা কাজ করছেন। আজকে একটা জেলা পরিষদে কথা বলুন যে জেলা পরিষদ তার হিসাব দিয়েছে, ৩ বছরের অর্ডিট করাতে পেরেছে? পশ্চিমবাংলায় এই রকম একটাও জেলা পরিষদ নেই। বিশেষ করে পঞ্চায়েত মন্ত্রীর জেলা মেদিনীপুরে একটা দুর্নীতির আখড়া তৈরি হয়েছে, কোটি কোটি টাকার কোনও হিসাব নেই। আজেক তথ্য দিয়ে আমি বলে দেব। আপনি চেয়েছেন পুরো ইনফ্রাস্টাক্চার তৈরি করবেন এই সংস্থার। করবেন কোন পদ্ধতিতে? আপনার ক্লোজ অ্যান্ড সিক ইন্ডাস্ট্রি, এটাকে শেষ করে দিয়েছেন। আপনারা বলেন কংগ্রেস আমলের কথা, আপনারা গালাগালি দেন। কংগ্রেস আমলে যে পাওয়ার প্ল্যান্ট এবং হাইড্রো পাওয়ার প্ল্যান্টগুলি তৈরি হয়েছিল সেইগুলি ছাড়া আপনাদের আমলে নূতন করে পরিপূর্ণ ভাবে কিছু করেছেন? বক্রেশ্বরের কথা শুনেছি, হলদিয়া পেট্রো কেমিক্যালের কথা শুনেছি। আপনারা বলেছেন লক্ষ লক্ষ বেকার ছেলের চাকুরি হবে। এই কথা তো ২৪ বছর ধরে শুনছি। হলদিয়ায় সামান্য কিছু উৎপাদন হচ্ছে কিন্তু ডাউনস্ট্রিমের কোনও বালাই নেই। মাননীয় চেয়ারম্যান স্যার, আপনার মাধ্যমে আমি বলি, এই পশ্চিমবাংলায় আপনাদের পঞ্চায়েতের উপর নির্ভর করতে হচ্ছে। ওনারা বলেন যে পঞ্চায়েতের নাকি ওনারা অনেক সুফল পেয়েছেন। পঞ্চায়েতে ভোট হয়। ওরা দেখেছে কাজ করতে হয় না, জেলা

পরিষদে টাকা আসছে, পঞ্চায়েত সমিতিতে টাকা আসছে গ্রাম পঞ্চায়েতে টাকা আসছে। কিন্তু সেই টাকা দিয়ে জনগণ উপকৃত হয় না। সেখানে খালি ভোটের রাজনীতি হয়। একটা ভাল হাসপাতাল নেই, রাস্তা নেই টিউবওয়েল নেই, কোনও কিছু নেই। একমাত্র জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েতকে টাকা পাইয়ে দেওয়া হয় রাজনীতি করার জন্য। তাতে আপনারা কিছ সুফল পেয়েছেন। তবে দেখতেই পাচ্ছেন যে সব বুমেরাং হয়ে আসছে। অর্থমন্ত্রী এখানে অনেক দিন ধরেই আছেন, আপনি দেখেছেন প্রতিটি জেলা পরিষদ— আমি দায়িত্ব নিয়ে বলছি—দুর্নীরি আখড়া হয়ে আছে, কন্ট্রাক্টারদের বাসা হয়ে আছে। এখানে কেবল স্বজন-পোষণ হয়, নিজেদের লোকদের কেবল কন্ট্রাক্ট পাইয়ে দেওয়া হচ্ছে। This Government I can say is a business centre of the contractors. তাদের মাধ্যমে সমস্ত কিছু পাইয়ে দেওয়া হচ্ছে। সেই জন্য পশ্চিমবাংলা যে কোনও রাজ্যের চেয়ে পেছিয়ে পড়েছে। এই অর্থমন্ত্রী একটা গুণ আছে উনি সমস্ত মন্ত্রীকে ঠান্ডা করে রেখেছেন, মাননীয় মুখ্যমন্ত্রীকে পর্যন্ত জব্দ করে রেখেছেন। উনি পন্ডিত লোক, ওনার বুদ্ধি আছে। বর্তমানে ন্যাশনাল কাউন্সিল অফ অ্যাপ্লায়েড ইকনমিক রিসার্চ, তারা একটা সার্ভে করেছিল। মাননীয় অর্থমন্ত্রী নিশ্চয়ই জানেন এন. সি. এ. ই. আর কি বলেছে। তারা সমীক্ষা করে বলেছে পশ্চিমবাংলার সমস্ত গ্রামে দারিদ্র্য বেড়ে গেছে। যে দারিদ্র্য আপনারা চেষ্টা করেছিলেন কমিয়ে আনার। জওহর রোজগার যোজনা, ইন্দিরা আবাসন প্রকল্প, এই সমস্ত প্রকল্পের কাজ ঠিক ভাবে করলে এটা কমে আসত। কিন্তু এখানে আপনাদের চরম ব্যর্থতা ফুটে উঠেছে। আপনাদের তো কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই যে কাজ করতে পারবেন। আমি স্যার আপনার মাধ্যমে একটা জেলার শুধু উদাহরণ দিয়ে নয় কাগজ দিয়ে তার প্রমাণ করে দিচ্ছি। দক্ষিণ ২৪-পরগনায় এস. এস. কে. স্কীম, শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবদের জন্য। তার প্রোগ্রেস কত? ১২.২৯ পারসেন্ট। টেন্থ ফিনান্স কমিশন থেকে যে টাকা আপনি পেয়েছিলেন তার ৫৩.৩৬ পারসেন্ট আপনি খরচ করতে পেরেছেন। ই. এস. এ., তাতে আপনি যত টাকা পেয়েছিলেন তার ২৮.১৭ পারসেন্ট আপন খরচ করতে পেরেছেন। সাবজেক্ট কমিটিতে যে কাগজ আমাদের দিয়েছিল তার থেকে আমি বলছি। ৫ কোটি টাকা জওহর রোজগার যোজনায় ফিরে গেছে, জওহর রোজগার যোজনায় আপনারা খরচ করতে পারেননি। জওহর রোজগার যোজনা, ইন্দিরা আবাস যোজনার টাকা আপনারা খরচ করতে পারেননি।

আপনি কর্মসংস্থান করবেন কি করে? এটা কোনও ইন্ডিভিজুয়্যাল নয়, ইকনোমিক সার্ভেতে দেখা গেছে যে, পশ্চিমবাংলা অন্যান্য দরিদ্রতম রাজ্যের মধ্যে একটা রাজ্য। এটা আমার কথা নয়, ইকনোমিক সার্ভের রিপোর্ট। আর আপনারা বলে বলে বেড়াচ্ছেন, গ্রামবাংলায় জোয়ার এনে দিয়েছেন, সব স্তব্ধ হয়ে গেছে। একটা জায়গাতেও আপনারা কৃতকার্য হতে পারেননি। তার কারণ আপনারা রাজনীতি করেছেন। তাই আমি আজকে

মাননীয় অর্থমন্ত্রীর কাছে বলব, আপনি যে বাজেট ভাষণ রেখেছেন তা ঠিক নয়। চরম দুর্নীতি আছে, ওয়ার্ক কালচার নেই। ২৩ বছর বসে আছেন। টাকা দিচ্ছেন, কাজ হচ্ছে না। আর কাজ হচ্ছে না বলেই পশ্চিমবাংলা এই জায়গায় দাঁড়িয়ে আছে। আজকে শিক্ষকদের ওপরে যে মারধোর করেছেন, এর ফল দেখবেন। আপনাদের দিন শেষ হয়ে এসেছে। গ্রামবাংলাকে শ্মশান করেছেন, যারা ভাল ছিল তারা আজকে খারাপ হয়ে গেছে। তাই আমি এই বাজেটের বিরোধিতা শুধু করছি না, আপনার বাজেটের মধ্যে অনেক কারুকার্য আছে, তাই সত্যকে অস্বীকার করেছেন। আমি এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[1-50 — 2-00 p.m.]

ডাঃ ওমর আলি ঃ মাননীয় চেয়ারম্যান, স্যার, আমাদের রাজ্যের অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত যে বাজেট প্রস্তাব উত্থাপন করেছেন, সেই প্রস্তাবকে সমর্থন করেই আমি আমার বক্তব্য এখানে রাখছি। বিরোধী দলের নেতা বোধহয় ভুল করেছেন, এটা একটা রাষ্ট্র নয়। আমাদের একটা রাষ্ট্রের অধীনে সাংবিধানিক কাঠামোর মধ্যে থেকে একটা ক্ষুদ্র অঙ্গরাজ্য, সেখানেই কাজ করতে হয়। আমাদের দেশের সার্বিক রাজনীতির প্রভাব, আমাদের দেশের সার্বিক আর্থিক নীতির প্রভাব এবং গোটা দেশের অর্থনীতি দেউলিয়াপনায় যদি পরিণত হয়, তাহলে তার প্রভাব থেকে আমরা আমাদেরকে মুক্ত রাখতে পারি না। কেন্দ্রীয় সরকার যখন বিশ্ব বাণিজ্য সংস্থা এবং অর্থ ভান্ডার, আন্তর্জাতিক অর্থ ভান্ডারের নির্দেশিত পথে উদারিকরণ এবং বিশ্বায়নের কাছে একটা সর্বনাশা বাজেট, একটা সর্বনাশা নীতি নিয়ে চলছে, তারই বিরুদ্ধে এক নতুন ধরনের আর্থিক সংস্কারের বাজেট আমাদের অর্থমন্ত্রী এখানে উত্থাপন করেছেন এবং এটা ধরে নেওয়া যেতে পারে, কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে এটা একটা চ্যালেঞ্জ। সেখানে স্যার, আমি খুব বিনয়ের সঙ্গে বলছি যে, আমি অর্থনীতিবিদ নেই, বিশেষজ্ঞ নই, কিন্তু আবার উল্টোদিকে আমি বিশেষভাবে অজ্ঞ ব্যক্তিও নই। সকলের মতো জীবনের একটা অভিজ্ঞতা আমার আছে, ভালমন্দ বোঝবার ক্ষমতা আমার আছে। সেই সামর্থের নিরিখে আমি এই বাজেটকে সমর্থন করছি। এই বাজেটকে যারা জন বিরোধী আখ্যা দিচ্ছেন, তারা হয় অন্ধ, না হয় বোবা, না হয় কালা, অথবা তা না হলে তারা জড়বুদ্ধি সম্পন্ন এবং এটা সরাবার চেষ্টা তারা করছেন।

স্যার, সাধারণভাবে বাজেট যদি বিশ্লেষণ করি কেন্দ্রীয় বাজেট এবং রাজ্যে বাজেটের যে প্রধান বৈশিষ্ট সেগুলো সহজেই ধরা পড়বে। কেন্দ্রীয় বি. জে. পি., তৃণমূল জোট সরকারের যে বাজেট উপস্থাপিত করেছে সেই বাজেটের মূল বৈশিষ্ট—১ নং হচ্ছে রাষ্ট্রায়ত্ত সংস্থা বেসরকারিকরণ। তার মানে হল এই যে দেশি এবং বিদেশি প্রভাব এবং সম্প্রসারণ ঘটানো, তা যাতে রাষ্ট্রীয় মালিকানার ক্ষেত্রে না থাকে, সামাজিক মালিকানার

ক্ষেত্রে না থাকে, জনগণের মালিকানার ক্ষেত্রে না থাকে। দ্বিতীয় নং হচ্ছে, বিদেশি বিনিয়োগের উপরে যত নিয়ন্ত্রণ তা প্রত্যাহার। এবং যে যে নিয়ন্ত্রণ ছিল সেটা তুলে দিয়ে বললেন যে এটা অনাবশ্যক। তার মানে আমাদের দেশের শিল্প, কৃষি, বাণিজ্যে বিদেশি পুঁজির অবাধ প্রবেশ এবং আমাদের দেশকে নির্বিচারে লুণ্ঠনের ব্যবস্থা। আর আমদানির পরিমাণগত যে নিয়ন্ত্রণ ছিল, সেই নিয়ন্ত্রণ প্রত্যাহার করে নিলেন। দেশের বাজারকে শর্তহীনভাবে বিদেশিদের কাছে উন্মুক্ত করে দেওয়া হল। এর মধ্যে কি আমাদের অর্থনীতি দাঁড়াতে পারে এই অবস্থায় এবং দেশ কি অর্থ স্বয়ংভর হতে পারবে? তা কখনওই হয় না এটাই আমার অভিজ্ঞতা । তারপরে রুগ্ন শিল্পের যে সংস্থা, যেগুলোকে আর পুনরুজ্জীবিত করা সম্ভব নয় তাকে বন্ধ করে দেওয়া হবে। এই ব্যবস্থার ফলে কর্মসংস্থান দেওয়া তো দূরের কথা, কর্মচ্যুতি হবে। যারা ছিল তাদেরকে নির্বিচারে কর্মচ্যুতি করানো হবে। পঞ্চম বৈশিষ্ট হচ্ছে যে, ব্যাঙ্কের মতো আর্থিক সংস্থার উপরে সরকারি নিয়ন্ত্রণের অবলুপ্তি। সমস্ত রাষ্ট্রায়ত্ত সংস্থায় ব্যক্তিগত মালিকানার প্রভাব। তার মানে হল এই আমাদের যা ছিল নিজস্ব, তার আর নিজস্ব বলে কিছু থাকছে না। এই সবের মধ্যে দিয়েই তারা আমাদের বোঝাতে চাইছে যে, এই সব কার্যকলাপের মধ্যে দিয়ে আমাদের খুব বাড় বাড়ন্ত হবে। বাড-বাড়ন্ত মন্ত্রিসভার কলেবর বেড়ে চলেছে। কেরোসিনের দাম বেড়েছে, ডিজেলের দাম বেড়েছে রান্নার গ্যাসের. দাম বেড়েছে। সেখানে ভরতুকি তুলে দেবার ফলে রেশনের যে সমস্ত জিনিস যেমন চাল, গম এবং চিনির দাম বাড়ানো হল। ডিজেলের মূল্য বৃদ্ধির ফলে আজকে ট্রাম-বাসের ভাড়া বেড়েছে। মন্ত্রিসভার কলেবর বাড় বাড়ন্ত। এর ফলে ভবিষ্যত অন্ধকারের দিকে এগিয়ে চলেছে। এইরকম একটা অবস্থার পরিপ্রেক্ষিতে এর ব্যতিক্রম হিসাবে আমাদের রাজ্য সরকার এর বাইরে থেকে কিছু করার চেষ্টা করছে। মাননীয় অর্থমন্ত্রী তাই স্বনির্ভর সমবায় গড়ার নতুন প্রকল্প গড়ে তুলেছেন। এবং পশ্চিমবঙ্গে অনেক তা গঠিত হয়েছে এবং সেখানে কর্মসংস্থান হয়েছে। আরও ১০ হাজার গড়ে তোলার কথা এই আর্থিক বছরে ঘোষণা করেছেন এবং চালু করার কথাও বলেছেন। তার মানে আমাদের আরও বেশি কর্মসংস্থানের সুযোগ হবে। তাছাড়া কৃষি গ্রামীণ বিদ্যুৎ, সড়ক, পরিবহন, শিক্ষা এবং গ্রামোন্নয়ন স্বাস্থ্য সমস্ত ক্ষেত্রে বরাদ্দ বৃদ্ধি করা হয়েছে। তার ফলে হবে এই যে কৃষি, শিল্পে উৎপাদন বাড়বে। এবং কর্মসংস্থানের আরও সুযোগ বাড়বে। শ্রমিকদের পি. এফের টাকা বাড়বে, তার মানে পরিণত জীবনে নিরাপত্তা তৈরি হবে। তথ্য এবং প্রযুক্তির পরিকাঠামোর উন্নতি করা হবে। তার মানে আরও বিনিয়োগের ভিত্তি স্থাপন করা হবে। কেন্দ্রীয় সরকারের পাল্টা বৈশিষ্ট হিসাবে আরও যে বৈশিষ্টর কথা সৌগতবাবু বললেন তার জবাবে বলছি।

[2-00 — 2-10 p.m.]

আমাদের যা মোট বাজেট বৃদ্ধি হয়েছে, মনে রাখতে হবে বাজেট বৃদ্ধি হয়েছে ১১ শতাংশ। কিন্তু পরিকল্পনায় ব্যয় বৃদ্ধি হচ্ছে ৩৫ শতাংশ। আর যে পরিকল্পনা বহির্ভূত খাত সেই পরিকল্পনা বহির্ভূত খাতে ব্যয় বৃদ্ধির প্রস্তাব আছে মাত্র ৫ শতাংশ, এতে কি প্রমাণ হয়? স্যার, প্রমাণ হয়, আমরা যে বাজেট করি, যত শতাংশ বাজেটে বাড়ে তার থেকে অনেক বেশি শতাংশ বাড়ে পরিকল্পনা বাজেটে এবং অনেক কম বাড়ে পরিকল্পনা বহির্ভূত বাজেটে, গতবারের উল্টো কেন্দ্রের বাজেটের। আপনারা এটা দেখেছেন। এবং কেন্দ্রীয় সরকার এই সমস্ত কিছুর ধারে কাছে নেই, আমরা যেটা দেখছি, সেটা হচ্ছে, এই মূলধনী খাতে যা ব্যয় বৃদ্ধি হচ্ছে তার চেয়ে বহুগুণ ব্যয় বৃদ্ধি হচ্ছে রাজস্ব খাতে। তার মানে হল, এই দেশের উন্নয়ন স্তব্ধ হবে, আমাদের দেশ অর্থনৈতিক দিক থেকে সমস্ত দিক থেকে দেউলিয়া হয়ে যাবে, সেই দেউলিয়া অবস্থাটাও তৈরি হয়ে গেছে, আমাদের দেশে, এটাকে আমরা অস্বীকার করতে পারি না। তার প্রভাব আমরা এড়িয়ে চলতে পারি না। স্যার, আবারও প্রতিকূলতা আমাদের আছে, তা সত্ত্বেও আমাদের রাজ্যে কর সংগ্রহের যে লক্ষ্যমাত্রা ছিল তার থেকে বেশি সংগ্রহ করে কর বর্হিভূত যে সংগ্রহ হচ্ছে, তার যে লক্ষ্যমাত্রা ছিল তার থেকে বেশি সংগ্রহ করা। কিন্তু কেন্দ্রীয় সরকার কি করেছে, ৯৮-৯৯ সালে কর বাবদ ১,৫৭,৭১১ কোটি টাকা সংগ্রহ করার কথা, কিন্তু সংগ্রহ হয়েছিল ১,৪৮,৭০০ কোটি টাকা। ৯ হাজার কোটি টাকা কম। ৯৯-২০০০ সালে ধরা হয়েছিল ১,৭৬,৮০০ কোটি টাকা, কিন্তু সংগ্রহ করতে পেরেছেন ১,৬৯,৯২৭ কোটি টাকা অর্থাৎ এখনও ৭ হাজার কোটি টাকা কম। অপরদিকে তারা ব্যয় ধরেছিলেন ৯৮-৯৯ সালে ২,৬৭,৯২৭ কোটি টাকা, ব্যয় হয়েছে ২,৮১,৯১২ কোটি টাকা, তার মানে ব্যয় বৃদ্ধি হয়েছে ১৩ হাজার ৯৮৫ কোটি টাকা। আবার ৯৯-২০০০ সালের জন্য ব্যয় ধরেছিলেন ২,৮৩,৮৮২ কোটি টাকা, তারা ব্যয় করেছিলেন ৩,০৩,৭৩৮ কোটি টাকা, অর্থাৎ এখানেও বাড়তি ব্যয় করেছেন ১৯,৮৫৬ কোটি টাকা। আমাদের রাজ্যের যদি হিসাব করেন তাহলে দেখবেন, এখানে ৯৯-২০০০ সালে ঘাটতির পরিমাণ ধরা হয়েছিল বাজেটে ১৬ কোটি টাকা, কিন্তু সেটা কমে দাঁড়িয়েছে ১১ কোটি টাকা। ঘাটতিটা কমে গেল। এবারে যে ঘাটতি ধার্য হয়েছে সেটা হচ্ছে ৫ কোটি টাকা ঘাটতির কথা বলা হয়েছে। আমরা নিশ্চয় অভিজ্ঞতা থেকে বলতে পারি, সেই ঘাটতি কমবে। অপরদিকে কেন্দ্রীয় সরকারের যে ব্যর্থতা তা পর্বত প্রমাণ ব্যর্থতা দেখা যাচ্ছে। সেখানে ৯৮-৯৯ সালে ঘাটতি ধরেছিলেন ৯৬ হাজার ৮১৫ কোটি টাকা, কিন্তু ঘাটতি দাঁড়িয়েছিল ১,১৩,৩৪৯ কোটি টাকা, আর বেড়ে হল ১৪,৫৩৪ কোটি টাকা। ৯৯-২০০০ সালে ঘাটতি ধরা হয়েছিল কেন্দ্রীয় বাজেটে ৭৯,৯৯৫ কোটি টাকা, কিন্তু সেটা দাঁড়িয়েছে ১,০৮,৯৯৮ কোটি টাকা অর্থাৎ বাড়তি ঘাটতি হয়ে গেছে ২৯,০০৩ কোটি টাকা। এবারে রেকর্ড ঘাটতি তারা ধরেছেন ১,১১,২৭৫

কোটি টাকা। এই ঘাটতি কোথায় গিয়ে দাঁড়াবে বলা মুশকিল। সৌগতবাবু ঘাটতি বাজেটের কথা বলছিলেন তিনি এটা ভুলে গিয়েছেন।

তার দ্বারা মুদ্রাস্ফীতি হয় না, মূল্যবৃদ্ধি হয় না। কিন্তু কেন্দ্রে ঘাটতি বাজেট হলে তার দ্বারা মুদ্রাস্ফীতি অনিবার্য, মূল্যবৃদ্ধি অনিবার্য এবং তার ফল আমাদের ভুগতে হয়। আর রাজ্য বাজেটে যদি ঘাটতি হয় তাহলে উন্নয়নের চাহিদা কিছুটা পুরণ হয়। সুতরাং রাজ্য বাজেটের ঘাটতি নিয়ে বেশি মাতামাতি না করাই ভাল। স্যার, আপনি দেখেছেন আমাদের অর্থমন্ত্রীর বাংলার বুকে কাজের সুযোগ সৃষ্টি করার জন্য এক হাজার কোটি টাকা বাড়তি বরাদ্দ করেছেন। এই বাজেট কর্মসংস্থানের বাজেট। সরকারি ক্ষেত্রে তিনি নিয়োগ বন্ধ করেননি, ছাঁটাই করেননি, কিন্তু কেন্দ্রীয় সরকার ছাঁটাই করছেন, নিয়োগ বন্ধ করে দিচ্ছেন এবং ভবিষ্যতে আরও বেশি ছাঁটাই হবে। হ্যাঁ, আমাদের আর্থিক অবস্থা খারাপ। এর জন্য দায়ী হচ্ছে কেন্দ্রীয় বঞ্চনা। আমি শুধু একটা উদাহরণ দিচ্ছি, এই বছরে আমাদের যে ভয়াবহ বন্যা হয়েছিল তাতে আমরা ৭২১ কোটি টাকা দাবি করেছিলাম কেন্দ্রীয় সরকারের কাছে। অনেক দেরিতে হলেও এখানে কেন্দ্রীয় সমীক্ষকে দল আসে এবং তারা সুপারিশ করেছিল ১০৭ কোটি টাকা বন্যা পুনর্বাসনের জন্য রাজ্যকে দেওয়া হোক। কিন্তু কি হল? কেন্দ্রীয় সরকার বরাদ্দ করলেন ২৯ কোটি টাকা, আজকে মার্চ মাস প্রায় শেষ হতে চলল, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে উনত্রিশ পয়সাও আমরা পেলাম না। ১৯৯৮ সালে একই ভাবে ৭০৬ কোটি টাকা দাবি করা হয়েছিল, তাকে নামিয়ে আনা হল ৬৬ কোটি টাকায়। বন্যা হবার ছয় মাস পরে কিছু টাকা পাঠানো হল। কেন্দ্রীয় সাহায্য যা ওরা দেয় তার সত্ত ভাগ টাকার বারো শতাংশ সুদ দিতে হয়, আর বাকি তিরিশ শতাংশ টাকা রাজ্য ভোগ করতে পারে। আপনারা যারা বিরোধিতা করছেন তারা বিরোধিতা করুন তাতে আমাদের আপত্তি নেই ; বামফ্রন্টের কি হবে না হবে, তাদের ভবিষ্যৎ নিয়ে চিন্তা করার দরকার আপনাদের নেই ; বামফ্রন্টের ভালমন্দ নিয়ে ভাববার দরকার নেই ; আমরা কি এই আবেদন করতে পারি না পশ্চিমবাংলার মানুষ হিসাবে, পশ্চিমবাংলার জনসাধারণের জন্য বছর বছর যাতে কেন্দ্রীয় বঞ্চনা না হয়। স্যার, মজার ব্যাপার হল, এবারে যে বাজেট উত্থাপিত হয়েছে এবং সেই ব্যাপারে বিভিন্ন সংবাদপত্রে যে প্রতিক্রিয়া দেখা গেছে তাতে মুষ্টিমেয় কিছু লোক ছাড়া আপামর জনসাধারণ রাজ্য বাজেটের ব্যাপারে সন্তোষ প্রকাশ করেছেন। এমন কি সন্তোষ প্রকাশ করেছেন শিল্প ও বাণিজ্য মহল। কিন্তু আপনাদের তো বিরোধিতা করতে হবে, তাই কেউ বলছেন ভোটমুখি বাজেট ; আবার কেউ বলছেন এটা কাল্পনিক বাজেট ; আবার কেউ বলছেন এটা মন গড়া বাজেট ; আবার বি. জে. পি.-র একজন সদস্য তিনি বলে দিলেন বাজেট বইটা না পড়েই, এটা জন বিরোধী বাজেট এবং সৌগতবাবুও বললেন এটা জন বিরোধী বাজেট। যে তথ্য এখানে পরিবেশন করা

হয়েছে তা মনগড়া নয়, গ্রামাঞ্চলে উৎপাদনের পরিমাণ দাঁড়িয়েছে অর্থ মূল্য প্রায় ৩৫ হাজার কোটি টাকারও বেশি। গ্রামের মানুষ প্রতি বছর ১১ হাজার কোটি টাকার শিল্প পণ্য তারা কিনছে। আর প্রতি বছর ১০ ভাগ করে এটা বেড়ে যাচ্ছে। আর রাত্রি ১২টা থেকে একটা পর্যন্ত গ্রামের প্রত্যন্ত সীমানায় নতুন নতুন যে গঞ্জ বাজার গড়ে উঠছে, সেখানে সব সময় কোলাহল মুখরিত হয়ে থাকে। এতে কি প্রমাণ হয়—এতে প্রমাণ হয় আমরা পিছিয়ে যাচ্ছি? কিছু কিছু সংবাদপত্র মনগড়া তথ্য দিয়ে প্রমাণ করার চেষ্টা করছেন যে, আমরা পিছিয়ে যাচ্ছি। কেউ বলছেন ভূমি সংস্কারের সঙ্গে উৎপাদন বৃদ্ধির কোনও সম্পর্ক নেই। আপনি জানেন স্যার যে, আমাদের দেশে তিন রকম উৎপাদন ব্যবস্থা আছে। একটা হচ্ছে সামন্ততান্ত্রিক উৎপাদন ব্যবস্থা, ধনতান্ত্রিক উৎপাদন ব্যবস্থা এবং গণতান্ত্রিক উৎপাদন ব্যবস্থা। আমাদের দেশের বিহার, উত্তরপ্রদেশ, রাজস্থান, মধ্যপ্রদেশ সেখানে এখনও সামন্ততান্ত্রিক উৎপাদন ব্যবস্থা। পাঞ্জাব, হরিয়ানা, মহারাষ্ট্রে ধনতান্ত্রিক উৎপাদন ব্যবস্থা। আর আমাদের কেরালায়, ত্রিপুরায় এবং পশ্চিমবঙ্গে গণতান্ত্রিক উৎপাদন ব্যবস্থা। যারা অরিজিন্যাল তৃণমূল, যারা কৃত্রিম তৃণমূল, যারা ভিতরে কংগ্রেস বাইরে তৃণমূল, ভিতরে খাস, বাইরে ঘাস, তাদের সহকারি বি. জে. পি. তাদের কাছে আমরা চ্যালেঞ্জ করছি। এই কথা বলে এই বাজেটের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, গত ২২ তারিখে অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন, এই বাজেট বিভ্রান্তিকর বাজেট এবং ফুল অফ কন্ট্রাডিকশন। এই জন্য বাজেটের বিরোধিতা করছি এবং কাট মোশনের সমর্থন করছি। বাজেট এর ভূমিকা নিশ্চয় পাণ্ডিত্যপূর্ণ, কিন্তু এই বাজেটের মাধ্যমে কি এখানকার না খেতে পাওয়া মানুষের দুঃখ দুর্দশা দুর হবে? এই ব্যাপারে কোনও রকম ইঙ্গিত এখানে নেই। লক্ষ লক্ষ বেকার তাদের বেকারও কবে ঘুচবে? তার কোনও দিশা এই বাজেট এর মধ্যে নেই। স্যার, তিনি একটা মূল্যায়ন এর কথা বলেছেন এবং তিনি বলেছেন যে, বিকল্প অর্থনীতির কথা এবং অর্থনৈতিক সংস্কার করা দরকার বর্তমান প্রেক্ষাপটে। আজকে প্রায় ৬০ লক্ষ বেকার আছে। কত বছর লাগবে এই কর্মসংস্থানের ব্যবস্থা করতে? উনি বলছেন ১০ পাতায়—রজ্যের গ্রামাঞ্চলে কৃষি ও কৃষি সংশ্লিষ্ট ক্ষেত্রগুলিতে উৎপাদন বৃদ্ধি হচ্ছে এবং এর জন্য অর্থনৈতিক উন্নতি হয়েছে গ্রামের মানুষের।

আমি স্যার, অস্বীকার করি না যে নিশ্চয়ই গ্রামের মানুষের আর্থিক উন্নয়ন হয়েছে কিন্তু আজকে কেন্দ্রীয় গ্রামোন্নয়ন মন্ত্রক তাদের নিজস্ব যে সংগঠন তাদের দিয়ে তৈরি করেছেন তাতে আমরা কি দেখতে পাচ্ছি নিশ্চয় উন্নতি হয়েছে কিন্তু আমরা দেখতে পাচ্ছি বিগত ২৩ বছরের মধ্যে পশ্চিমবাংলায় দারিদ্র্য সীমার নিচে বসবাসকারি মানুষের

সংখ্যা এখানে জাতীয় গড়ের চেয়ে বেশি। এই ক্ষেত্রে জাতীয় গড় ৬৬.২৭ শতাংশ হলেও পশ্চিমবঙ্গে ৪০.৮৮ শতাংশ আছে। গরিব যে ৭টি রাজ্য তার মধ্যে পশ্চিমবাংলা একটি। ৭৭-৭৮ সাল থেকে বহু রাজ্যের দারিদ্র্য সীমার অনেক উন্নতি হয়েছে কিন্তু পশ্চিমবঙ্গে সে রেটে হয়নি। এমন কি গোয়ার মতো রাজ্যেও গরিবি রেখার নিচে মানুষের—৭৭-৭৮ সালে যা ছিল ৩৭.৬৪ শতাংশ ছিল তা ৯৩-৯৪ সালে সেটা কমে ৫.৩৪ শতাংশে এসে ঠেকেছে। সুতরাং আজকে ২৩ বছর এর, এর মধ্যে আবার কতগুলো জেলাকে বলে দিয়েছেন—মুর্শিদাবাদ, মালদহ, পুরুলিয়া এদের অবস্থা আরও সঙ্গীন। এখানে যে সমস্ত গ্রামে মানুষ বাস করে তাদেরকে বলছেন অ্যাবাভ দি পভারটি লাইন। তারা আরও বেশি দারিদ্র্য সীমার নিচে বাস করে। সুতরাং অন্য রাজ্যের তুলনায় আমাদের উন্নয়ন ঠিকভাবে হয়নি। ততটা করতে পারা যায়নি এবং এর জন্য এই যে ভুল অর্থনীতি ডঃ দাশগুপ্ত এনেছেন তার জন্য এটা অনেকাংশে দায়ী। সুতরাং এই সম্বন্ধে আমি তাকে দৃষ্টি দেওয়ার জন্য অনুরোধ করছি। স্যার, আজকে আপনি দেখুন ২২ পৃষ্ঠায় তাতে বন্যা নিয়ন্ত্রণ, পদ্মার ভাঙন, প্লাবনের কথা তিনি বলছেন। এই ভাঙনের কথা, বন্যা বন্যার কথা আমরা বহুদিন ধরে বলে এসেছি। আজকে বন্যা নিরোধকল্পে যে বাঁধগুলো আছে এবং জল নিষ্কাশনের যে ব্যবস্থাগুলো আছে এই ত্রুটিগুলো যদি দূর করা না যায় তাহলে কোনও কিছু ব্যবস্থাই হবে না। আজকে ফরাক্কা থেকে আরম্ভ করে আজকে আখরিগঞ্জ, জলঙ্গী পর্যন্ত যে ভাঙন তা কেবলমাত্র কতগুলো স্পার দিয়ে হবে না। যতক্ষণ না ড্রেজিং করা যাচ্ছে। আজকে ময়ূরাক্ষী প্রোজেক্ট—আজকে এই প্রোজেক্টগুলোতে পলিমাটি জমে যাচ্ছে। যতক্ষণ না পর্যন্ত পলিমাটি দূর না করা যায়, গঙ্গা, পদ্মার ভাঙন না দূর করা যায় ততক্ষণ পর্যন্ত এর পারমানেন্ট সমাধান হবে না। আজকে বাজেটে কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে, নিশ্চয়ই আমরা গিয়ে প্রতিবাদ করেছি। অল পার্টি ডেলিগেশন আমরা গিয়েছি নিশ্চয়ই তার বিরুদ্ধে আমরা বলেছি কিন্তু যে টাকা বাজেটে ধরছেন দপ্তরকে সে টাকা দিচ্ছেন না। ইরিগেশন দপ্তরে আমাদের কতগুলো জায়গায় স্পার নির্মাণ করার জন্য ভাঙন রোধ কল্পে টেন্ডার ডাকা হয়ে গিয়েছে চলতি আর্থিক বছরে চলতি আর্থিক বছরে কাজ করার জন্য টেন্ডার ডাকা হয়েছে, স্পট সিলেকশন হয়েছে কিন্তু এর মধ্যে টেন্ডার বাতিল করেছে দপ্তর কারণটা কি, না তারা বলছেন যে ফিনান্স ডিপার্টমেন্ট টাকা রিলিজ করছে না। এতদ সত্ত্বেও ইরিগেশনের কাজ ঠিকমতো হচ্ছে না। সেটা আমি ক্যাগ রিপোর্ট থেকে পড়ছি। The Directorate did not prepare the Budget Estimates on a realistic basis. আরেকটা জায়গায় বলছেন 'In the absence of site Accounts, materials valuing Rs. 16.06 crore was not traceable in records and possibility of pilferage, theft etc. of the material could not be ruled out.' তাছাড়া ক্যাগ

*রিপোর্ট এই ইরিগেশন দপ্তর এবং অন্যান্য দপ্তর সম্পর্কে অনেক* বিরুদ্ধ মন্তব্য করেছেন সুতরাং এইগুলো যদি না দেখা যায় তাহলে টাকা মঞ্জুর করবেন ঠিক সময়ে, সেটা যদি ঠিক সময়ে দপ্তরে না দেন তাহলে কি করে কাজ হবে, কি করে ভাঙন রোধ হবে? কি করে ভাঙন রোধ হবে, বন্যা রোধ হবে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করছি যে ১৯৯৮ সালের বন্যার সময় আপনি মুর্শিদাবাদ গিয়ে বলেছিলেন সকলকে নিয়ে আপনি করবেন। কিন্তু আজ পর্যন্ত কিছুই করেননি। ১৯৯৮-৯৯ সালের টাকা বাকি আছে। এবারে আমি শিক্ষা সম্বন্ধে বলছি, গতকাল শিক্ষক যারা মার খেলেন তাদের বক্তব্য ছিল পশ্চিমবঙ্গে প্রাথমিক শিক্ষা ক্ষেত্রে মান উন্নয়ন হচ্ছে না। আপনি বলেছেন প্রাথমিক শিক্ষা সম্বন্ধে যে নবম যোজনা কালে সর্বজনীন শিক্ষা করছেন। নিরক্ষরতা দূরীকরণ করবেন। সর্বজনীন শিক্ষা আর নিরক্ষরতা দূরীকরণ এক কথা নয়। আজকে শিশু শিক্ষা কেন্দ্র স্থাপন করছেন। আমি মাননীয় অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করি যে আপনি একজন শিক্ষক ছিলেন, আপনি এখনও সপ্তাহে এক দিন শিক্ষকতা করেন, আপনি শিশু শিক্ষা সহায়িকা চালু করছেন এবং তার জন্য এক হাজার টাকা করে দেবেন। আমার কথা হচ্ছে যারা এখানে পড়াবেন তারা প্রাথমিক শিক্ষকদের মতোই এক জিনিস পড়াবেন একই সময় পড়াবেন কিন্তু প্রাথমিক শিক্ষকদের মতো পয়সা পাবেন না। এখন শিক্ষার যা হাল হচ্ছে আপনি দেখবেন এতে শিশুরা যেন বধ না হয়, শিক্ষকরা যেন বধ না হয়। আপনি কন্ট্রাক্ট বেসিসে শিক্ষক নিয়োগ করবেন। আজকে সর্বক্ষেত্রে কন্ট্রাক্ট বেসিসে শিক্ষক নিয়োগ হবে। এতে হায়ার সেকেন্ডারি দিক থেকে প্রাথমিক দিক থেকে সব দিক থেকে শিক্ষাক্ষেত্রে একটা নৈরাজ্য নেমে আসবে। তাই মিঃ চেয়ারম্যান, আমি বলতে চাই ৭৫ কোটি টাকার ঘাটতি, এখানে বেকার যুবকদের চাকরি হবে না, গ্রামের মানুষের চিকিৎসা হবে না, বিদ্যুৎ পাবে না, রাস্তা হবে না তাই এই বাজেটকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী তাপস রায় ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, আমরা অনেক নিরাপত্তার বন্দোবস্ত করেছি এই বিধানসভার চৌহদ্দির ভিতরে এবং বাইরে। আমাদের গাড়িতে স্টিকার দেওয়া হয়েছে। আমরা স্ত্রী-পুত্রদের নিয়ে আসতে পারি না। একটু আগে খবর পেলাম এবং আওয়াজ পেলাম উত্তর দিকের গেটে এবং আকাশবাণীর চত্বরে ৪-টে বোমা ফেটেছে। আজকে এখানে পুলিশমন্ত্রী ছিলেন, এখন নেই। এখন দমকল মন্ত্রী আছেন তিনি জানাবেন যে এখানে মন্ত্রীরা এবং সমস্ত দলের বিধায়করা রয়েছেন তারা কি নিরাপদ? নাকি পুলিশের.এই ব্যাপারটা ঝুলোন সাজাবার ব্যাপার।

**শ্রীমতী কণিকা গাঙ্গুলি ঃ** মিঃ চেয়ারম্যান, হাউসের কাছে একটা কথা বলছি যে

নিরাপত্তার প্রশ্ন নিশ্চয়ই এসেছে, আমরা বারে বারেই আলোচনার মধ্যে দিয়ে যেটা বলতে চেয়েছি। যারা আজকে পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলা অবনতির কথা বলেন আইন শৃঙ্খলার অবনতির কারণ তারাই। সেই জায়গায় দাঁড়িয়ে একজন বিধায়ক হয়ে তিনি বিধায়কদের নিরাপত্তার কথা বললেন। তাদের কি দাবি কেউ জানে না, বিভিন্ন জায়গায় ৪টি বোমা পড়ে গেল সমস্ত রাস্তা জুনে। আমরা শুনছি পরেশ পালের নেতৃত্বে এই ঘটনা ঘটানো হচ্ছে, তিনি কংগ্রেস বিধায়ক হয়ে এই কথা বলছেন যারা এই নিরাপত্তাহীনতার কারণ। এই কংগ্রেসের কোনও দায়িত্ব আছে কিনা, কোনও অধিকার আছে কিনা এই হাউসে দাঁড়িয়ে জনগণের নিরাপত্তার কথা বলার? যে বিধায়ক এই কাজের সঙ্গে যুক্ত অবিলম্বে তাকে গ্রেপ্তার করতে হবে, শাস্তি দিতে হবে এবং নিন্দনীয় প্রস্তাব গ্রহণ করতে হবে।

**মিঃ চেয়ারম্যান ঃ** সরকার পক্ষের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এখানে আছেন। উনি সমস্ত বিষয়টা অবগত হলেন। যেখানে যে ভাবে বলার উনি সেই ভাবে বলবেন। আমি সেই অনুরোধ তাকে করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে হাউসে মাননীয়া সদস্যা যা বললেন তা পরিতাপের বিষয়। পশ্চিমবঙ্গে বোমা শিল্পে জ্যোতিবাবুর মতো কেউ নেই। পশ্চিমবঙ্গে সি. পি. এম. বোমাবাজি করে গ্রামবাংলা শ্মশান করে দিয়েছে। এখানেও সি. পি. এম. বোমা ফেলেছে। এর তদন্ত হওয়া দরকার। সি. পি. এম. বোমা ফেলে হাউসের পবিত্রতা নষ্ট করেছে। এর জন্য সি. পি. এম. দায়ী।

(গোলমাল)

**Shrimati Shanta Chhetri :** Mr. Chairman Sir, with your kind permission I rise neither to extol the State Budget 2000-2001 nor to say it full of holes. I avail this opportunity to reventilate the grievances of my constituent and of hill people which have been left unaddressed once again in the latest financial plan. At the risk of sounding repetitive, I aver that the Budget is a populist one and calculated to garner votes in the forthcoming Assembly polls of 2001. A Budget, deficit by Rs. 5 crores and which is being presented as "a step towards alternative economic policy" leaves me with no other alternative but to point out that what the State Government preaches is not what it practises. For

instance, the issue of decentralisation All the high talk about devolution of power to the lower levels is very fine. But with all the so-called decentralisation and devolution of powers to the Panchayats and Municipalities, why no such largesse for the DGHC ? Is it also not a subsidiary body of local self-Governance, just like panchayats and municipalities although with a vastly wider purview encompassing three quarters of entire Darjeeling district ? Why is there no mention of decentralisation in favour of the DGHC ? I resent, protest and condemn this deliberate mention of the biggest local self-governing body that Bengal has and will ever have. A concrete reference should suffice to prove the point. Hon'ble Finance Minister points out that 84,000 acres of vested land have been distributed among poor farmers of the State. Will he please inform whether even 1% of it has been distributed to the poor and marginal farmers belonging to the section of the 1996-99 landslide victims from Sitong, Dudhia, Nimbong and Kalimpong in the hills ? Or may be, their votes are too paltry to be of consideration. Since 1998, the GSI has spent Rs. 50 lakhs on trying to discover the secret of lands lides. It is still yet engaged in the good work, with not a single revelation having come to light. May be, the State Government hopes to provide the landslide victims with cake, a la marie Antoinette, when at the moment plain bread would more than suffice speaking of cakes, the State Government well and truly takes the cake when it comes to callous and deliberate neglect of Darjeeling Hills. This is evident from the sparkling statement recorded in Section 3.18 on page 19 of the Economic Review 2000-2001. Allow me to quote it, verbatim—"Darjeeling is another district with large production of flowers but its production has not been assessed" Why ? Figures for Midnapore (6.3 thousand hectares), Nadia (2.5 thousand hectares), Howrah (970) hectares) and 24-Parganas (400 hectares) are very much available, but not for Darjeeling.

Do the export quality orchids of Darjeeling to name but one Flower-merit such scant attention that nobody has bothered, since the 1960s, to

assess how many hectares of Darjeeling are under flower cultivation though it 'is another district with large production of flowers. "The State Government ought to hand its head in shame, if it has that is, on the flip side however : Is this ignorance and indifference rooted in a feeling that somehow the Hills are alien to Bengal, with the corollary that all things bright or beautiful there thus alien to Bengal and hence of no consequence ? If not, then why this neglect and lack of effort in the desired direction ? The scheme of self-help groups i.e. cooperatives within cooperatives has been nurtured only in the plains. The hills have been completely neglected as if there are no poor or needy in Darjeeling. Public resentment also prevails on the score of simple matters like conveyance, transport in the hills. The State Government has decided to gear up the State Transport Corporations. But it has not cared to address the problems of students in hills who come from remote villages and tea gardens. No bus has been provided for them. None either for the several thousand-odd daily commuters who leave the hills every morning to attend office in Siliguri and who return home every evening. The demand for special bus for the students is also yet to be fulfilled. In this contest, let me add that the NBSTC is hardly functional in the hills. All that is there or being done is visible only in the plains. As regards the new incentive scheme wherein the State Government proposes to divide all districts into three groups, what role the DGHC can play has not been enumerated. May be the DGHC, for the State Government, exists only on the papers of the Darjeeling Accord—like a cranky child that must be endured when it cannot be ignored. The State Government's emphasis on revival of sick tea gardens is welcome but there are still three major tea gardens lying closed in Darjeeling. These need urgent attention in order to save them from irreparable ruin.

Along with this, I request the State Government to increase the project cost grant for small industrial units in urban, semik-urban and rural areas to 25% from the proposed 15%. The revised programme—Bangla Employment Programme should be implemented in Darjeeling on

a priority basis, in coordination with DGHC's youth Department so that it can benefit the truly needy. The State Government aims to provide 40 litres of good drinking water per capita per day within each habitation. An admirable resolve, but how many litres has it allotted per capita per day within habitations in hills where drinking water crisis plagues people for four months every year ? Will this year see the end of thirsty days for the people in the hills ?

In between asking for proper implementation of the oldage pension, widow pension, disability pension and handicrafts' artisan pension in the hills along with pension for weavers, freedom fighters and political sufferers, I must also protest the meagre amount provided for the constituency development of every hon. member. It is simply too little. The tea gardens and forest village people in Darjeeling and Dooars are deprived of the pension schemes due to poor implementation of the schemes. And when they do get, it is always too little and often too late, just like the legislators' constituency development fund. The PDS, being treated as an essential element of the Government's safety-net to the poor is practically nil in the hills. Needless to say, supply of rationed items, essential commodities distributed through retail outlets under PDS are not being provided for the hill people. Sanction has been made in 1995 grants released but the Kurseong Hostel for tribal girls is yet to be built.

Charity, they say begings at home. But charity, in this case, far from beginning at Kurseong, where home for me is, is also far from reaching home.

Thank You,

শ্রী কমলকান্তি গুহ ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রী বাজেট পেশ করে যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যের ওপর কয়েকটা কথা রাখছি। আমি প্রথমেই অর্থমন্ত্রীকে সোজাসুজি কয়েকটা বিষয়ে প্রশ্ন করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, অর্থমন্ত্রী বলেছেন, 'পশ্চিমবঙ্গে বনাচ্ছাদন বৃদ্ধি পেয়েছে। বনায়নের এই বৃদ্ধির

একটি প্রধান কারণ এ-রাজ্যে পঞ্চায়েতের মাধ্যমে এলাকার মানুষকে যুক্ত করে সামাজিক বনসৃজন ও বনরক্ষার পদ্ধতি, যা এখন আন্তর্জাতিক স্তরেও স্বীকৃতি লাভ করেছে।' তিনি সামাজিক বনসৃজনের কথা বলেছেন। মাননীয় অর্থমন্ত্রী আরও বলেছেন যে, এটা আন্তর্জাতিক স্তরেও খ্যাতি লাভ করেছে। সরকার যে-দিন এই প্রকল্প শুরু করেছিল সে-দিন বলা হয়েছিল—সামাজিক বনসৃজন সামাজিক পরিবেশ রক্ষা করবে। সামাজিক বনসৃজনের মাধ্যমে সমাজের কতগুলি উন্নয়ন হবে। প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে সমাজের উপকার হবে। সে জন্য এর শিরোনাম হয়েছিল "সামাজিক বনসৃজন"। কিন্তু আজকে মাননীয় অর্থমন্ত্রী এই নামটা হাস্যকর হয়ে গেছে। এই প্রকল্পটা আজ আর সামাজিক বনসৃজন নেই, যারা কাঠ মাফিয়া এটা আজকে তাদের একটা রোজগারের জায়গা হয়ে গেছে। দুর্নীতিপরায়ণ পঞ্চায়েত প্রধানদের একটা রোজগারের উপায় হয়েছে। আপনি বলেছেন, অগ্রগতি হয়েছে। আপনি আমলাদের কাছ থেকে রিপোর্ট নিয়ে এই কথা বলেছেন। কিন্তু বাস্তবে যারা গ্রামাঞ্চলে যান তারা জানেন যা একদিন গ্রামের সৌন্দর্য বৃদ্ধি করছিল, দৃষ্টি-নন্দন হয়ে উঠছিল তার আজকে কি অবস্থা হয়েছে। সমাজের ভেতরের লোকেরাই এক সময় সামাজিক বনসৃজনের দায়িত্ব নিয়েছিল। আমরা দেখেছি গ্রামের বউ-রা রাস্তার পাশের টিউবওয়েলে জল নিতে এসে এক কলসি জল ঐ চারা গাছে দিয়ে গেছে। তারা এই দায়িত্ব গ্রহণ করেছিল। কিন্তু আজকে কি অবস্থা হয়েছে? আজকে কাঠ মাফিয়া, কাঠ-চোরদের সঙ্গে পঞ্চায়েত প্রধানরা জড়িত হয়ে গেছে। গ্রামকে গ্রাম সামাজিক বনসৃজনের গাছগুলোকে কেটে সাফ করে দেওয়া হচ্ছে। আজকে আপনি একটা গ্রামের মধ্যে দিয়ে যান, আপনার মনে হবে আপনি একটা বেরিয়াল গ্রাউন্ডের মধ্যে দিয়ে যাচ্ছেন। গাছগুলো নেই, শুধু গোড়াগুলো পড়ে আছে। যেমন কবরখানার পাথরের ফলকগুলোকে আমরা দেখতে পাই। এই অবস্থা দাঁড়িয়েছে সামাজিক বনসৃজনের। এর সঙ্গে জড়িত দুর্নীতি আজকে গ্রামকে গ্রাম উড়িয়ে দিচ্ছে।

[2-40 — 2-50 p.m.]

তা আপনি কি ব্যবস্থা নিচ্ছেন—আপনি তো নিশ্চিত হয়ে বসে আছেন যে বন-সৃজনের মাধ্যমে গাছের সংখ্যা বাড়ছে, পরিবেশ ভাল হচ্ছে কিন্তু এগুলি যে কেটে সব লোপাট করে দিচ্ছে, পুলিশ কিছু করছে না, প্রশাসন কিছু করছে না, আপনার কাছে এই বাস্তব অবস্থাটা পৌঁছচ্ছে কিনা, আপনি জানেন কিনা জবাবি ভাষণের সময় আশা করি সেটা বলবেন। গ্রামে বন-সৃজনের মাধ্যমে যে গাছগুলি তৈরি হয়েছিল, কয়েক বছর ধরে যে সম্পদ সৃষ্টি হয়েছিল এর উদ্দেশ্য ছিল গাছগুলি যখন বিক্রি হবে তখন তার অর্থ পঞ্চায়েতের তহবিলে যাবে। সেই অর্থ দিয়ে গ্রামের উন্নয়ন হবে। এই যে গাছগুলি ৫০ হাজার টাকায় বা লাখ টাকায় বিক্রি হচ্ছে সেখানে দেখা যাচ্ছে পঞ্চায়েতের

তহবিলে ৫/১০ হাজার টাকা দিয়ে বাকি টাকা লুট করে দিচ্ছে। এটা অবিলম্বে বন্ধ করা উচিত। যে চ্যালেঞ্জ নিয়ে এই মাফিয়ারা, দুর্নীতিপরায়ণ পঞ্চায়েতরা গাছ বিক্রি করে সেই টাকা লুট করে নিচ্ছে এবং এই রকমের একটা অবস্থার যেখানে সৃষ্টি করেছে সেখানে নতুন করে সোশ্যাল ফরেস্ট্রির ব্যবস্থা করবেন কিনা, এর চ্যালেঞ্জ সরকার নেবেন কিনা, পঞ্চায়েতগুলি নেবেন কিনা, এর জন্য কোনও বিশেষ ব্যবস্থা সরকার করবেন কিনা জবাবি ভাষণের সময় তা জানালে খুশি হ'ব। স্যার, সামাজিক বন-সৃজনের পর আমি মৎস্য উৎপাদনের কথায় আসছি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন যে আমরা মৎস্য উৎপাদনে ভারতবর্ষের মধ্যে এক নং স্থানে আছি। আপনাদের কাগজে-কলমে মৎস্য উৎপাদন হচ্ছে কিন্তু বাজারে কি মাছ পাওয়া যাচ্ছে? আমি আমার পরিবারের একমাত্র পুরুষ সদস্য। আমার সঙ্গে থাকেন আমার বৃদ্ধা মা, আমার স্ত্রী এবং যে মহিলাটি আমার বাড়িতে কাজ করেন তিনি। এই নিয়ে আমার পরিবার। আমাকে বাজারে যেতে হয়। বাজারে যেদিন অন্ধ্র, লক্ষৌয়ের মাছ না আসে সেদিন বাঙ্গালির ঘরে ঘরে একাদশির সৃষ্টি হয়। আপনার কাছে এ খবর আছে কিনা জানি না। উত্তরবঙ্গে বন্যার সময় যখন কালভার্ট ভেঙ্গে যায়, রাস্তা ভেঙ্গে যায়, গাড়ি ঘোড়া চলে না তখন এই চালানি মাছ আমাদের বাজারে এসে পৌঁছায় না। তখন কিন্তু স্থানীয় মাছ পাওয়া যায় না। আপনি বলছেন পশ্চিমবঙ্গ মাছ উৎপাদনে প্রথম বা এক নং স্থানে আছে কিন্তু কোনও দিক দিয়ে বলছেন আপনি? অন্ধ্র, লক্ষৌ, মনিহারি ঘাটের মাছ যদি আমার এলাকায় না আসে তাহলে সেদিন কি অবস্থা হয় তা যারা সেখানে বাজারে যান সকলেই জানেন। এই প্রসঙ্গে বলি, শুনে রাখুন অর্থমন্ত্রী মহাশয়, কুচবিহার জেলাতে যে বিল এবং জলাশয়গুলি আছে সেগুলিতে যদি ঠিক মতোন মাছ চাষ করা যায় তাহলে কুচবিহারের ২৫ লক্ষ লোকের জন্য মাছ সাপ্লাই করেও অন্য জেলাকে সেই মাছ দেওয়া যেতে পারে। কিন্তু এই জলা এবং বিলগুলিতে সমবায় সমিতির নাম নিয়ে মাফিয়ারা প্রবেশ করেছে। যারা মৎস্যজীবী, যারা জেলে, যারা বংশ পরম্পরায় সেখানে মাছ চাষ করে আসছে আজকে সেই জেলেরা সেইসব বিল, জলা থেকে উৎখাত হয়ে গিয়েছে। সেখানে তারা হয় নাইট গার্ডের কাজ পেয়েছেন, না হয় লেবারের কাজ করছেন। প্রকৃত মৎস্যজীবী শ্রেণী তারা এইসব জায়গা থেকে উৎখাত হয়ে গিয়েছে। মাফিয়ারা সেখানে টাকা ঢালছে, মূলধন দিচ্ছে এবং এগুলি তাদের কব্জায় নিয়ে নিয়েছে। এর ফলে সেখানে উৎপাদন বাড়ছে না। আপনারা ভূমি সংস্কারের কথা বলেছেন। প্রথম দিন থেকে আমি আপনাদের যে কথাটা বলে আসছি সেটা হচ্ছে, একটা প্রগতিশীল সরকার যারা কৃষকদের উন্নয়নের কথা চিন্তা করে, বছরের পর বছর, অনন্তকাল তারা যদি ভূমি সংস্কারের কথা বলে তাহলে সেটা লজ্জার কথা হয়। আপনি একটা সময় সীমা বেঁধে দিন পশ্চিমবঙ্গের বুকে যে এই সালের মধ্যে ভূমি সংস্কার করে যত উত্‌রও, চুরি করে রাখা জমি আছে তা নিয়ে

সাধারণ কৃষক যাদের পাওয়া উচিত তাদের মধ্যে বন্টন করবেন। বছরের পর বছর আপনারা এই কাজটা করছেন, কিন্তু তাতে কতটা এগিয়েছে সেটা আমাদের বলুন। আর একটা প্রশ্ন আপনার কাছে রাখতে চাই। আপনি ১০ লক্ষ একর জমি বন্টন হয়েছে বলেছেন, কিন্তু যাদের মধ্যে সেটা বন্টন করেছেন সেই জমি তাদের কাছে আছে কি? এই জমি চলে গেছে অন্যের হাতে, কারণ অবৈজ্ঞানিক পদ্ধতিতে ঐ জমিগুলি বন্টিত হয়েছিল বেশির ভাগ ক্ষেত্রে। কংগ্রেস আমলে জোতদার জমিদারদের সঙ্গে লড়াই করে যে জমিগুলি তারা নিয়েছিলেন সেই জমি কি আজকে তাদের রয়েছে? আমরা সরকারে আসার পর যে জমিগুলি দশ-বিশ কাঠা করে ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি করেছিলাম সে সব জমি আবার বড়লোক জমিদারদের হাতে চলে গেছে। আপনি জবাবি ভাষণে কি আমাকে আশ্বস্ত করতে পারবেন যে, যে সব ভেস্টেড জমি, উদ্বৃত্ত জমি বিলি করা হয়েছে সেগুলো গরিব কৃষকদের হাতে রয়েছে? শুধু এটাই নয়, আর একটা নতুন উপদ্রব শুরু হয়ে গেছে ; সেটা হচ্ছে মাফিয়ারাজ এবং তার ফলে দশ-বারো বছরের মধ্যে কৃষক সমাজ পুরোপুরি উৎখাত হয়ে যাবে। মাফিয়া, যারা কাঠ চুরি করছে, জলাশয়গুলি দখল করছে, আজকে তারা কৃষকদের কাছ থেকে তাদের জমি লিজে নিয়ে নিচ্ছে। তারা এক বছরের জন্য জমি তাতে ফসল ফলাচ্ছে এবং কৃষককে কিছু টাকা দিয়ে দিচ্ছে। আজকে সার, বীজ ইত্যাদির দাম বেড়ে গেছে। সেচের ব্যবস্থাও তার হাত ছাড়া হয়ে গেছে। কেন্দ্র যেভাবে সার, ডিজেল এবং অন্যান্য কিটনাশক ওষুধের দাম বাড়িয়েছে তাতে গরিব কৃষক আর চাষ করতে পারছে না। এই সুযোগ নিয়ে অসৎ ভাবে যারা বড়লোক হয়েছে তারা জমিগুলো লিজ নিয়ে নিচ্ছে এবং তাতে চাষবাসের ব্যবস্থা করছে। ফলে সমাজের একটা বড় অংশ, সমাজের আচার-আচরণের সঙ্গে যে মানুষগুলি মিশে রয়েছে, সেই কৃষক সমাজ আজকে জমি থেকে উৎখাত হয়ে যাচ্ছে, কিন্তু এ সম্বন্ধে চিন্তা-ভাবনা করছেন না। আমার কথাগুলি হয়ত খারাপ লাগছে। ভাবছেন, কি সব কথা বলছেন উনি। আমি ইংরাজ আমলে লুন্ঠিত হয়েছি, অত্যাচারিত হয়েছি। কুচবিহার দেশিয় রাজ্য ছিল। সেই মহারাজার আমলে এবং কংগ্রেস আমলে আমি জেলে গিয়েছি। আমি দেখছি, বামফ্রন্টের বিকল্প নেই। যারা একদা আন্দোলন করে, নিজেদের অন্তর্নিহিত শক্তিবলে প্রতিক্রিয়াশীল শক্তি কংগ্রেসকে হঠিয়ে দিয়েছিল, তাদের সেই অন্তর্নিহিত শক্তি কিভাবে হয়ে যাচ্ছে, ঘুন ধরেছে, সে সম্বন্ধে আজকে সজাগ থাকতে হবে। আপনি যদি সজাগ না হন, আত্ম-সন্তুষ্টিতে ভোগেন, তাহলে সব কিছু অন্ধকারে ঢুকবে একথা ভাবতে হবে। আপনি পঞ্চায়েতের কথা ভেবেছেন, কি কি হয়েছে বলেছেন। আমিও বলি, পঞ্চায়েতের আমলে কিছু সম্পদ সৃষ্টি হয়েছে ; বিদ্যুৎ হয়েছে, কালভার্ট হয়েছে, রাস্তা হয়েছে যা দিয়ে চলাচল করতে পারছি না। কিন্তু মনুষ্য-সম্পদ কি অবস্থায় পৌঁছেছে? যখন ক্ষমতায় এসেছিলাম তখন এই মনুষ্য-সম্পদের

উপর নির্ভর করেই কিন্তু ক্ষমতায় এসেছিলাম।

[2-50 — 3-00 p.m.]

সেই মানব সম্পদ ছিল কল-কারখানার শ্রমিক, সেই মানব সম্পদ ছিল গ্রামের কৃষক, সেই মানব সম্পদ ছিল স্কুল কলেজের চাত্র-ছাত্রী, যুবক-যুবতী, এই মানব সম্পদের উপর নির্ভর করে আমরা ক্ষমতায় এসেছি। এই মানব সম্পদগুলি ধ্বংস হয়ে যাচ্ছে। আপনি পঞ্চায়েতের সম্পদের কথা বারে বারে বলছেন কিন্তু এই মানব সম্পদ যে নষ্ট হয়ে যাচ্ছে তার জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন? এবারে আমি সংস্কৃতির কথা আসছি। সংস্কৃতি, যে সংস্কৃতি এক দিন আমাদের উজ্জীবিত করেছিল। কোনও সংস্কৃতি? এই ধরনের সংস্কৃতি—সুকান্ত কাব্য নজরুল কাব্য, আমাদের সমস্ত থার্ড থিয়েটার, যাত্রা, এই সংস্কৃতি আমরা তৈরি করেছিলাম। সেইগুলো গেল কোথায়? সংস্কৃতি একটা প্রবাহমান নদীর মতো। আজকে সংস্কৃতি কোথায় নিয়ে গিয়েছেন? বছরে একবার উত্তরবঙ্গের লোকের জন্য তিস্তা গঙ্গা উৎসব করলেন। এই হল সংস্কৃতি। তিন দিন ধরে গান বাজনা হল, ভাওইয়া গানের প্রতিযোগিতা করলেন। সারা বছর কোথায় গেল? এখানে আমাদের পাঠাগার মন্ত্রী ছিলেন। আমরা কিন্তু পাঠাগারের মধ্যে দিয়ে এসেছি, পাঠাগার আমাদের আখড়া ছিল। এই পাঠাগারে গোপনে আমরা পথের দাবি করেছি। এই পাঠাগারে আমরা বই, পত্র-পত্রিকা পড়তাম। সেই সময় দেখা যেত সন্ধ্যা বেলায় ছাত্র-ছাত্রীদের হাতে বই, পত্র-পত্রিকা আছে, তারা লাইব্রেরি থেকে ফিরছে। এর ভেতর দিয়েই তৈরি হয়েছিল সকলে। কত জন মার্কস্‌কে পড়েছিল জানি না, কত জন লেনিরে খবর জানতেন জানি না, কিন্তু একটা শক্তি তৈরি হয়েছিল। আজকে লাইব্রেরিতে আপনি সাইকেল বেয়ারার রেখেছেন। কুচবিহার লাইব্রেরিতে লাইব্রেরিয়ানকে আসতে হয় ২৫ মাইল দূর থেকে, সে রোজ আসে না। আপনি সাইকেল বেয়ারার রেখেছেন কি কারণে? তার কাজ হল বাড়ি বাড়ি গিয়ে সে বই পৌঁছে দেবে এবং বই আনবে। কিন্তু তা কি হয়? আমি লাইব্রেরি ঘুরেছি, এমন সব পাঠ্য পুস্তক রেখেছেন যার সাথে সমাজের কোনও যোগ নেই, যার সাথে সংস্কৃতির কোনও যোগ নেই, যার সাথে দেশের যোগ নেই। এই যে বই মেলাগুলি হয়, আমি প্রতিটি বই মেলায় যাই। জলপাইগুড়িতে বই মেলা হল, কুচবিহারে বই মেলা হল, আমার পকেটে যা পয়সা থাকে সেই দিয়ে আমি বই কিনি, এটা আমার একটা নেশা হয়ে গিয়েছে। সেখানে এক ভদ্রলোককে জিজ্ঞাসা করাতে তিনি কি বললেন জানেন? বললেন বই কেনার আগ্রহ মানুষের নেই। ভাবতে হবে কেন নেই। খালি টি. ভি. এবং হিন্দি সিনেমার জন্য বই কেনার আগ্রহ কমে গেছে নাকি নানা কারণে কমেছে সেটা কিন্তু দেখতে হবে। বর্তমানে পাঠাগারে যে বইগুলি নেওয়া হয় কিভাবে নেওয়া হয়? যারা ডি. আই. তারা ঠিক করেন? এই লিস্ট কি ভাবে

যে করেন আমি জানি না। বছরের পর বছর একই বই পাঠাগারে দেওয়া হয়। আবার এই লিস্ট থেকে বই না নিলে পাঠাগারকে টাকা দেওয়া হবে না। এই কথা ঠিক যে কতকগুলি বই-এর সেখানে পিরামিড তৈরি হচ্ছে। যদি দেখেন যে পাঠাগার চালানো যাচ্ছে না তাহলে বন্ধ করে দিন, সেই টাকা আপনি সেচের কাজে লাগান, কৃষির কাজে লাগন। এই টাকা শুধু কিছু বেকার ছেলে পোষার জন্য লাগছে। পাঠাগারের তালা খোলে না, পাঠাগারে মাকড়সার জাল পড়ে গেছে। মানুষ যাতে লাইব্রেরিতে আসে তার জন্য আপনাকে উৎসাহিত করতে হবে, তার জন্য আপনাকে ব্যবস্থা নিতে হবে। মানুষ এখনও ভাল জিনিস হলে নেয়। কয়েক বছর আগে আমি একটা কবি সম্মেলন করেছিলাম আমাদের কুচবিহার শহরে। মানুষের মনে এখনও সেটা গেঁথে আছে। অমিয় চ্যাটার্জি, তিনি একটা চিঠি পড়েছিলেন, দীনেশ ফাঁসিতে মারা যাওয়ার আগে সে পিসিমাকে একটা চিঠি লিখেছিল, সেটা পড়ে শুনিয়েছিলেন।

যারা টিকিট কেটে এসেছিলেন তারা বারবার বলছেন, এই চিঠিটা আবার পড়ুন, এই চিঠিটা আবার পড়ুন। সেই অংশটি সুভাষ মুখোপাধ্যায়ের 'রাজটিক' থেকে, যেখানে শাশুড়ি শুনছে। কালো বউ যেখানে শাশুড়ি তাকে দেখতে পারত না। সেই কালো বউটা বলছে তার স্বামীকে, আমার সন্তান হবে, কি নাম রাখা হবে। শাশুড়ি দরজার ফাঁক দিয়ে শুনছে—আমার মতো কালো হলে, আমার সঙ্গে নাম মিলিয়ে রেখো 'আফ্রিকা'। শাশুড়ি খুশিতে ডগমগ হয়ে গেল। আপনারা সেই একই ভাবে বছরে একবার করে 'তিস্তা-গঙ্গা' করছেন। এই ভাবে জাগানো যাবে না। মনুষ্য সম্পদ সৃষ্টি না হলে কিছু হবে না। রাস্তায় ইলেক্ট্রিক লাইনের চাইতে বেশি দরকার মনুষ্য সম্পদ সৃষ্টি করা। মনুষ্য সম্পদ সৃষ্টি হলে পুঁজিবাদ এমনিতেই বিদায় নেবে, সাম্রাজ্যবাদ ধ্বংস হবে এটা এম. এল. এ.-দের মান সম্মানের প্রশ্ন। আপনি বলেছেন, বিধায়কদের ১৫ লক্ষ করে টাকা দেবেন। কোথা থেকে দেবেন? টাকার অঙ্কে আমি যাচ্ছি না। আপনার যতটুকু ক্ষমতা ততটুকুই দেবেন। আমি মনে করি, এই রাজ্য সরকারের যা ক্ষমতা, ১৫ লক্ষ টাকা দিলে তা দিয়ে আমি আমার এলাকায় কাজ করতে পারব। কিন্তু আপনাকে আমি একটি কথা বলব, এখানে বলা হয়েছে, জেলা উন্নয়ন প্রকল্পে যে টাকা যাবে তার থেকে দেবেন। জেলা উন্নয়ন প্রকল্পের হেড কে, না জেলা পরিষদ। অর্থাৎ আমাদের মানসিক ভাবে পঞ্চায়েতের আন্ডারে ঠেলে দেওয়া হল। তারপর বলেছেন, পঞ্চায়েতের সাথে সমন্বয় রেখে কাজ করতে হবে। আমি একটা জায়গায় স্কুল করতে চাইলাম। পঞ্চায়েত বলল, না, ওখানে হবে না। আমার বিরোধী পঞ্চায়েতে আমি যদি বলি, আমি যে রাজনীতিতে বিশ্বাসী তাতে আমি যদি বলি, তাহলে তারা বলবে, ওখানে তারা করতে পারবে না। দুটো ওপিনিয়ন হয়ে গেলে, আপনি যে প্ল্যানিং কমিটি করেছেন, কোনওটাকে স্যাংশন দেবে, কোনওটা কাজ করবে? আপনি আর একটি কথা বলেছেন যে, আমাদের

জানিয়ে দেওয়া হবে কত কাজ হল। আমি টাকা দিলাম ১০×১০ ঘরের জন্য। সেখানে ৮×৮ ঘর হল, আমি তা দেখতে যাব না? তারপর সিমেন্ট আর বালুর ভাগ যেটা ৬ঃ১ হওয়া দরকার, সেটা ১০ঃ১ হলে তা আমি দেখতে যাব না? তারপর যখন ঘরটা ভেঙে পড়বে, তখন তো জনগণ এম. এল. এ.-র বাপের শ্রাদ্ধ করবে। তাহলে কেন দেখতে যাব না? আপনি দয়া করে কবে বি.ডি.ও. বলবে, কবে ডি. এম. বলবে, আপনি এটা এখানে পরিষ্কার করুন। আমি বললাম, আমি মনে করছি এখানে স্কুলটি হোক। কিন্তু পঞ্চায়েত সমিতি বলল ওখানে হবে না। তাহলে সেই ক্ষেত্রে কার কথা থাকবে? কাকে বলবেন, কে অগ্রাধিকার পাবে? ডিস্ট্রিক্ট প্ল্যানিং, যেখানে আমাদের জায়গা নেই, ঠাঁই নেই, যেখানে আমাদের অস্তিত্ব নেই, তারা কার কথায় চলবে? সেই জন্য আমি যা বললাম সেই মতো রূপায়িত হবে, স্কুলটা হবে, সেটা ডি. এম., এস. ডি. ও.-র কাছে যাবে, তারা তদন্ত করে দেখবেন সেখানে সত্যিই স্কুল দরকার কিনা, রাস্তাটা দরকার কিনা। তারপর ভেটিং হবার পরে টাকাটা খরচ হবে। ডি. এম. করুক, মিউনিসিপ্যালিটি করুক বা পঞ্চায়েত সমিতি করুক তাতে আমার আপত্তি নেই। কাজ যে কোনও সংস্থা করে করুক। কিন্তু সেটাতে দেখবার আমার অধিকার তো থাকবে। আর তা না হয়ে ওরা বলে দেবে, স্যার, 'আপনি বারে বারে দেখতে আসবেন না, হয়ে গেলে আপনাকে জানাব।' আমি তাই চাই, আমাদের এম. এল. এ.-দের মান-সম্মান শেষ করে দিয়েছে। কোচবিহার মহকুমা হাসপাতালে একটা কমিটি হয়েছে।

আমি এম. এল. এ. ওই হাসপাতালে গোলমাল হলে গিয়ে দাঁড়াই, ওষুধ নেই, আমি টাকা দিচ্ছি। লোক জোগাড় করে রক্ত এনে দিচ্ছি অথচ যে কমিটি হয়েছে, তার চেয়ারম্যানকে—কোনও জনপ্রতিনিধি নয়, কোনও পঞ্চায়েতের কেউ নয়, কোনও কাউন্সিলার নয়, তার একটিমাত্র কোয়ালিফিকেশন, সে হচ্ছে জোনাল কমিটির সেক্রেটারি, তাকে প্রেসিডেন্ট করে দিলেন। এখানে আমার ব্যক্তিগত মান সম্মানের কথা নয়, অফিসাররা কি ভাববেন যে একজন এম. এল. এ.-র আজকে চেয়ারম্যান হওয়ার ক্ষমতা নেই। আমার ব্যক্তিগত মান-সম্মান এম. এল. এ. না থাকলেও থাকবে। ১৪ বছর এই হাউসে মন্ত্রী ছিলাম। মন্ত্রিত্ব যাবার পরে ভালবাসা আর সম্মান আরও বেড়েছে। আমি এই কথা মনে করি যে, এম. এল. এ. হিসাবে আমি আমার এলাকার কাছে, জেলার মানুষের কাছে চিরকাল প্রিয় হয়ে থাকব। কাজেই ব্যক্তিগত কথা নয়, কিন্তু একজন এম. এল. এ. হয়ে আমি হাসপাতালে মেম্বার হয়ে থাকব এই কথাটা ভাবুন। সেখানে কোনও জনপ্রতিনিধি নয়, কোনও ডাক্তার নয়, তাকে চেয়ারম্যান করে দিয়ে, আমাকে হাসপাতালের মেম্বার করা হল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি তো প্রায় আমাদের জ্ঞান দেন যে এম. এল. এ.-দের মান-সম্মান রাখার চেষ্টা করুন। আমরা আমাদের সম্মান রাখব কিন্তু আপনাদেরও তো আমাদের সম্মান রক্ষা করতে হবে। তবেই তো এম. এল. এ.-দের

মান-সম্মান থাকবে। তাই এই বাজেটকে সমর্থন করে এবং এই বামফ্রন্ট সরকার থাকুক আমি চাই, এর কোনও বিকল্প নেই এই কথা বলে এর যে ত্রুটিগুলো আছে এবং ঘুন ধরেছে সেই কথাগুলো বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** তাপস ব্যানার্জি, আপনি হাউসের ভেতর থেকে প্রেস রুমের সঙ্গে কথা বলবেন না। আপনাকে এই কথা আমি আগেও বলেছি, আবার বলছি। এর পরে যদি বলেন আমি আপনাকে সাসপেন্ড করে দেব।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, মাননীয় অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত ২০০০-২০০১ সালের যে বাজেট পেশ করেছেন তাতে এই বাজেট সম্পর্কে আমি আগেও বলেছি এখনও বলছি যে, এই বাজেট অসত্য তথ্যের বাজেট, এই বাজেট তথ্যের কারচুপির, জাগলারির বাজেট। এবং সেই বাজেটের একটা চিত্র পশ্চিমবঙ্গের মানুষের সামনে তুলে ধরার চেষ্টা করেছেন। যার সঙ্গে বাস্তব জীবনের কোনও মিল নেই, কোনও সম্পর্ক নেই। ক্রমাগত এই সরকারের রেভিনিউয়ের রিসিট এবং রেভিনি এক্সপেন্ডিচার পার্থক্য যেভাবে বেড়ে যাচ্ছে তাতে এই সরকার পশ্চিমবঙ্গকে একটা ডেথ ট্রাপের মধ্যে বা ঋণের ফাঁদের মধ্যে ফেলার চেষ্টা করছেন। আপনাকে কিছু তথ্য তুলে ধরছি আপনি আপনার জবাবি ভাষণে বলবেন। আপনার ১৯৭৭-৭৮ সালে রেভিনিউ ডেফিসিটি চিল ১.৮১ ক্রোরস্, ১৯৯০-৯১ সালে সেই রেভিনিউ ডেফিসিটি দাঁড়াল ১,১৮,৮৮ ক্রোরস্। আর ১৯৯৭-৯৮ সালে রেভিনিউ ডেফিসিট ছিল ২,২৯৪,০৬ কোটি টাকা। অর্থাৎ ২১ বছরে অ্যাকুমুলেট রেভিনিউ ডেফিসিট হল ১১ হাজার ৪০২.৯৩ কোটি। আর এই ২ বছরে ১৯৯৮-৯৯ সালে এবং ৯৯-২০০০ সালে এই ডেফিসিটের হার দাঁড়াল ৯,২৯৫.৩৪ কোটি টাকা। অর্থাৎ আপনি যে বাজেট তৈরি করছেন সেখানে ক্রমাগত আপনার রেভিনিউ রিসিট থেকে রেভিনিউ এক্সপেন্ডিচার অনেক বেড়ে যাচ্ছে।

৯৮-৯৯ সালেতে আপনি বলেছিলেন ১,৫০২.৭ কোটি টাকা। সেটা বেড়ে এক্সপেন্ডিচার হল ১৩,২৭৪.০৯৭ কোটি টাকা। ৯৯-২০০০ সালে এক ধাপে বেড়ে গেল, কত ১১,৩৭২.৬২ কোটি টাকা, সেটা বেড়ে গিয়ে হল ১৮ হাজার ৯৭৬.৩৯ কোটি টাকাতে পৌঁছে গেল অর্থাৎ ২ বছরে রেভিনিউ ডেফিসিট ৯,২৯৫.১৪ কোটি টাকা। আস্তে আস্তে এই রাজ্যকে ঋণ এর ফাঁদে জড়িয়ে দিয়েছেন। আর ক্রমাগত বলছেন ডেফিসিট। গতবারের থেকে এবারেও কমে গেল, হয়ে গেল ৫ কোটি টাকা। আসল তথ্য যেটা আপনাদের যে ডেফিসিট সেটা পূরণ করছেন কোথা থেকে হার্ডকো থেকে, স্মল ইনভেস্টমেন্ট থেকে ঋণ নিয়ে, বিভিন্ন অর্থনৈতিক সংস্থা থেকে ঋণ নিয়ে, নাবার্ড থেকে ঋণ নিয়ে। এর জন্য যে

সুদ দিতে হচ্ছে তার পরিমাণ আপনার রেভিনিউ রিসিপ্ট এর ৪০ শতাংশ আস্তে আস্তে চলে যাচ্ছে। ফলে উন্নয়নের গতি রুদ্ধ হচ্ছে। নন প্ল্যান এক্সপেন্ডিচার বেড়ে যাচ্ছে, যার ফলে পশ্চিমবাংলা ভুগছে। আপনি পশ্চিমবাংলার সম্বন্ধে কতকগুলি চিত্র তুলে ধরেছেন আপনার বাজেট বইতে, সেটা দেখে যা মনে হয়, আপনি সবেতেই প্রথম। সব সাবজেক্টে ফার্স্ট। আমি একটা গল্প-এর আগেও বলেছি, আবারও বলছি, একজন ছাত্রকে তার বাবা জিজ্ঞাসা করছে তুই কি হয়েছিস, সেই ছেলেটি বলছে সে প্রথম হয়েছে, তখন তার বাবা তাকে জিজ্ঞাসা করছে তাদের ক্লাসে কত জন ছাত্র আছে, সে তখন বলছে, আমাদের ক্লাস এক জন ছাত্র। আর একটা কথা বলি, ইস্টবেঙ্গলের যারা এখানে আছেন তারা অন্যভাবে নেবেন না, কিছু মনে করবেন না, বাংলাদেশ থেকে যারা এসেছে তারা সবাই যে পরিমাণ জমির হিসাব দেয়, তা টোটাল করলে জমির পরিমাণ যা দাঁড়াবে তাতে বাংলাদেশে এত জমি নেই। আপনার দেওয়া তথ্যগুলিও হচ্ছে ঐ রকম। উনি বলেছেন, ভূমিসংস্কার করেছেন, এই বিধানসভায় দাঁড়িয়ে বারবার বলেছেন, গ্রামীণ উন্নয়নের কথা বলেছেন, সম্প্রতি ন্যাশনাল ইন্সটিটিউট অফ রুর‍্যাল ডেভেলপমেন্ট যে রিপোর্ট পেশ করেছে সেই রিপোর্টে বলছে ভারতবর্ষের ৭টি দরিদ্রতম রাজ্যের মধ্যে পশ্চিমবাংলা হল একটি। এই তথ্য আমরা সংবাদপত্রে পেয়েছি। আপনি আমাদের বলেন, আপনার যে তথ্য, তাতে সব জায়গায় আমরা প্রথম। অথচ আমাদের রাজ্যে দরিদ্র্য সীমার নিচে কত মানুষ আছে, ৪০.৮০, গুজরাটে ২২.১৮, অন্ধ্রে ১৫.৯২, মহারাষ্ট্রে ৩৭.৯৩, দিল্লি ১.৯০, গোয়াতে ৫.৩৪, কেরলে সেখানে আর একটি বামফ্রন্ট শাসিত রাজ্য, সেখানে ২৫.৭৬। আমি জানি না, কোনও তথ্য ঠিক। আপনার দেওয়া তথ্য ঠিক কিনা, কৃষিতে জাতীয় উৎপাদনের হারের চেয়ে বেশি এখানে উৎপাদন হয়েছে। এর এফেক্ট কোথায় বোঝা যাবে। কত মানুষ দারিদ্র্য সীমার নিচ থেকে আস্তে আস্তে বি. পি. এল. থেকে এ. পি. এল. এতে আসতে আসতে এল। কত বেকার ছেলের চাকরি হল, কত শিল্প তৈরি হল, কত হাসপাতাল তৈরি হল, কত রাস্তা তৈরি হল, এর এফেক্টটা সেখান থেকে বোঝা যায়। আপনার দেওয়া তথ্য নিয়ে বেকার ছেলেদের পেট ভরবে না, রোগীদের চিকিৎসা হবে না। পশ্চিমবাংলার মানুষ যারা গ্রামে বিদ্যুৎ পায়নি, পানীয় জল পায়নি, তাদের মন ভরে না এই তথ্য। তথ্য দিয়ে বিধানসভায় আত্মপ্রসাদ লাভ করতে পারেন, কিন্তু আপনার তথ্যয় বাংলার মানুষের মনকে তুষ্ট করতে পারে না। আপনি বলেছেন, আমাদের এখানে কর্ম সংস্থান দ্রুত বৃদ্ধি পাচ্ছে। আমি জানি না আপনি এটা কোনও তথ্য থেকে বললেন। আপনি দেখেছেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে বেকারের সংখ্যা বাড়ছে, নাম্বার বাড়ছে, সেখানে হঠাৎ দেখা গেল নাম্বারটা কমে যাচ্ছে। বিরোধী দল যখন আক্রমণ করছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা নিয়ে তখন আপনি সেখান থেকে চালাকি করে লোক কমাতে শুরু করলেন। আসলে আপনার দেওয়া

স্টেটমেন্ট হচ্ছে অসত্য ভরা।

[3-10 — 3-20 p.m.]

আমি চ্যালেঞ্জ করছি, আপনি বিধানসভার সদস্যদের নিয়ে একটা সর্বদলীয় কমিটি করুন। আপনার দেওয়া তথ্য অনুসন্ধান করে দেখা হোক আপনি কুড়ি বছর ধরে পশ্চিমবাংলার মানুষকে কিভাবে ঠকাচ্ছেন। সাহস থাকলে আপনি এই কমিটির ব্যাপারটা অ্যাক্সেপ্ট করবেন। আপনি বলছেন আমাদের রাজ্যে রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা ১৯৯৮ সালে ছিল ৫৬ লক্ষ ৪৮ হাজার ৭৮০ আর ১৯৯৯ সালে সেটা কমে গিয়ে দাঁড়াল ৫৫ লক্ষ ৮৫ হাজার। আপনি দেখাবার চেষ্টা করেছেন বেকারের সংখ্যা কমে গিয়েছে। আপনার বক্তব্যের মধ্যে আপনি বলেছেন দশ লক্ষ বেকারের চাকরি দেবেন। আমি আপনাকে একটা স্টেটমেন্ট দেব—সারা ভারতবর্ষে পাবলিক সেক্টরে কর্মসংস্থান বেড়েছে ৬,৬০,০০০, আর পশ্চিমবাংলায় কমেছে ৬৩,০০০ ; সারা ভারতবর্ষে প্রাইভেট সেক্টরে কর্মসংস্থান বেড়েছে ৯,৩০,০০০, আর আমাদের পশ্চিমবাংলায় কমেছে ৯৪,০০০ ; আর আপনি বলছেন কর্মসংস্থান নাকি বেড়েছে। কিভাবে বেড়েছে জানি না। আপনি বলবেন গ্রামীণ মানুষকে জমি দিয়েছি, তারা সেখানে চাষাবাদ করছে ফলে ম্যান্ডেজ বাড়ছে। কিন্তু আমরা তা দেখতে পাচ্ছি না, আমাদের রাজ্যে অর্গানাইজড্ সেক্টরে কাজ কমে গেছে ১,৫৭,০০০ বেকার যুবকদের সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীমে স্বনির্ভর করার জন্য আপনি সেসরু প্রকল্প তৈরি করলেন। এই সেসরু-র বেনিফিসিয়ারির সংখ্যা কমে গেছে, গত বছরে ছিল বারো জন, ২০-শে ফেব্রুয়ারি পর্যন্ত একজনও বেনিফিসিয়ারি নেই। জওহর রোজগার যোজনায় যেখানে ম্যান্ডেজ তৈরি হয়, গ্রামের বেকার যুবকরা যেখানে চাকরি পায়, সেখানে ১৯৯০-৯১ সালে ১৭০ কোটি ২০ লক্ষ টাকা ; আর ১৯৯৭-৯৮ সালে ৮৬ কোটি ৬০ লক্ষ টাকা দেওয়া হল, ক্রমশ টাকা কমিয়ে দেওয়া হল। অথচ আপনি স্টেটমেন্ট করছেন আপনি বেকার যুবকদের চাকরি দিচ্ছেন। আসলে আপনি মানুষকে ধোঁকা দিচ্ছেন। জওহর রোজগার যোজনা ছাড়া আরও যে সমস্ত কর্মসংস্থান প্রকল্প আছে সেখানে মধ্যপ্রদেশ ১৯৯৭-৯৮ সালে খরচ করেছে ৭১৩ কোটি টাকা ; অন্ধ্রপ্রদেশ খরচ করেছে ৬৬৩ কোটি টাকা ; বিহার খরচ করেছে ৪২৩ কোটি টাকা ; তামিলনাড়ু খরচ করেছে ২৯২ কোটি টাকা; উত্তরপ্রদেশ ৪০৬ কোটি টাকা ; আর পশ্চিমবাংলায় অসীমবাবু খরচ করেছেন ৭৩ কোটি টাকা। কোথায় আপনি কর্মসংস্থান করছেন? জওহর রোজগার যোজনা, অন্যান্য কর্মসংস্থান প্রকল্প, পাবলিক সেক্টর, প্রাইভেট সেক্টর, অর্গানাইজড্ সেক্টর প্রতিটি জায়গাতে আপনি কর্ম সংকোচন করেছেন। অথচ এর পাশাপাশি আপনি তথ্য দিচ্ছেন কর্মসংস্থান হয়েছে। এই প্রসঙ্গে আমি বলতে চাই, শুনতে আপনার খারাপ লাগবে, আমাদের দেশে আমেরিকার রাষ্ট্রপতি বিল ক্লিন্টন এল। আপনারা প্রগতিশীল

মানুষ, আপনারা দেওয়ালে লিখলেন, স্লোগান দিলেন—'গো ব্যাক ক্লিন্টন'। তিনি আসাতে আমাদের দেশে ফোর বিলিয়ান ডলার ব্যবসা আসছে, নতুন করে চুক্তি হচ্ছে, কিন্তু আপনারা বিরোধিতা করলেন। আপনারা আজকে বলছেন গো ব্যাক ক্লিন্টন, অথচ এক দিন আপনারা বলেছিলেন ওয়েলকাম জন মেজর। আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী ৪৯০ দিনেরও বেশি বিদেশে কাটিয়েছেন, আমাদের রাজ্যের আরেক জন সাংসদ ১২৬ দিনেরও বেশি বিদেশে কাটিয়েছেন শিল্পপতি ধরে আনার জন্য। অথচ এখানে যখন ক্লিন্টন এল তখন আপনারা বিনিয়োগ ধরতে পারলেন না, পাশাপাশি দক্ষিণ ভারতের রাজ্যগুলি আজকে বিনিয়োগ টেনে নিয়ে গেল। আর আপনারা কেবলমাত্র নিজেদের মধ্যে দ্বন্দ করছেন। মুখ্যমন্ত্রী যাবেন আমেরিকায় ব্যবসায়িদের ধরে আনতে। গো ব্যাক ম্যাকনামারা। এই কথা বলে একদিন পশ্চিমবঙ্গের সর্বনাশ করেছিলেন। আজকে বস্তির উন্নয়ন হতে পারত। ম্যাকনামারা পশ্চিমবঙ্গে আসছিলেন তালতলা বস্তির উন্নয়নের জন্য টাকা দেবেন বলে। সেদিন এই স্লোগান দিয়েছিলেন। তারপরই পশ্চিমবঙ্গ সরকার-এর মন্ত্রীরা আমেরিকা গিয়ে পশ্চিমবঙ্গের জন্য ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে টাকা আনবার জন্য ব্যবস্থা করছেন। এই স্ব-বিরোধিতা কেন? আপনারা মানুষকে ধোঁকা দেবার চেষ্টা করছেন এই বাজেটের মধ্য দিয়ে। তাই আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী অজিত খাঁড়া** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট প্রস্তাব উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করে কয়েকটি প্রশ্ন রাখছি। আজকে আমাদের মধ্যে কমল গুহ মহাশয় যে বক্তব্য রাখলেন এটা সুন্দর বক্তব্য হয়েছে। গঠনমূলক প্রশ্ন তিনি রেখেছেন। সরকার পক্ষে থেকেও তিনি সরকার এর বাজেটকে সমর্থন করেননি। আমি কয়েকটি কথা বলতে চাই উনি বলছেন যে এটা আনন্দের প্রস্তাব যে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে, ব্লকে সেখানে শিশু শিক্ষার ধাঁচে সেই অভিজ্ঞতার নিরীখে সেখানে স্থানীয় জেলা পরিষদের মাধ্যমে শিক্ষক শিক্ষিকা নিয়োগ করবেন। নানা বৃত্তিমূলক শিক্ষা দেবেন, মৎস্য চাষ, পশুপালন, কৃষি শিক্ষা, শিল্প শিক্ষা দেবেন। ছাত্রছাত্রীদের সঙ্গে বেকার যুবকযুবতীরাও শিখবেন। এই শিশু শিক্ষা কেন্দ্রের যে অভিজ্ঞতা সেটা কি রকম আমি অর্থমন্ত্রীর কাছে জানতে চাইছি। আমরা যারা শিক্ষকতা করি আমাদের এটা জানার খুবই আগ্রহ। এই প্রশ্নের উত্তর পাব আশা করি। নোবেল জয়ী অমর্ত্য সেনের হাত ধরে সারা পশ্চিমবাংলায় শিক্ষায় বিশ্বায়ন আনবেন এই প্রতিশ্রুতি দিলেন। কি ভাবে? প্রাথমিক স্কুল একটাও হচ্ছে, নতুন মঞ্জুর না করে তার বিকল্প শিক্ষাব্যবস্থা শিশু শিক্ষার মাধ্যমে এটা কেন? এক হাজার শিশু শিক্ষা কেন্দ্র খোলা হবে, তার মধ্যে পাঁচশোটা দু বছরে করতে পেরেছেন। আপনারা বিবৃতি অনুযায়ী তিন হাজার শিশু শিক্ষা কেন্দ্রের মধ্যে এই

পর্যন্ত ১,৪৪২টা শিশু শিক্ষা কেন্দ্র গঠিত হয়েছে। চাইল্ড এডুকেশন সেন্টারে বরাদ্দ ছিল পরিকল্পনা ব্যয়ে, গত বছর ৪৫ কোটি টাকা। খরচ করতে পেরেছেন ২৩ কোটি টাকা। পরিকল্পনা ব্যয় খরচ করতে পারেননি। ১,৬৫৬টা শিশু শিক্ষা কেন্দ্র এখনও পর্যন্ত খুলতে পারেননি। শিক্ষকতা করছে কারা? সরকারের টাকায় বেসিক ট্রেনিং পাশ করেছে প্রাইমারি স্কুলে চাকরি করবে বলে, তাদের চাকরি না দিয়ে আপনারা পঞ্চায়েতের মাধ্যমে চাকরি দেওয়া হবে। বিকল্প প্রাথমিক শিক্ষায় বিশ্বায়ন আনবেন। শিক্ষক কারা। ৪০ উর্ধ্বে মহিলারা। চুক্তির ভিত্তিতে। এই শিক্ষিকাদের নিয়োগ করবে কে? পঞ্চায়েত। কেন প্রাথমিক স্কুল খুলে শিক্ষার প্রসার হবে না। কেন বেকারদের সেখানে চাকরি দেওয়া হবে না। তাদেরও চুক্তির ভিত্তিতেই হত। এক হাজার টাকা বেতনেই হত। করলেন না কেন? আজকে এডুকেশন বাজেটে গত বছর ধরা ছিল ২৫৯ কোটি ২০ লক্ষ টাকা। খরচ করতে পেরেছেন ২১৬ কোটি ৬ লক্ষ টাকা। ৪৩ কোটি ১৪ লক্ষ টাকা আপনি খরচ করতে পারেননি শিক্ষা খাতে, পরিকল্পনা ব্যয়ে। হেলথ এবং ফ্যামিলি প্ল্যানিং-এ। ৩৬৫ কোটি ৬৩ লক্ষ টাকা বরাদ্দ ছিল পরিকল্পনা খাতে ২৫ কোটি ৬৩ লক্ষ টাকা খরচ করতে পারেননি। পানীয় জল সরবরাহের জন্য এবার বলছেন ১৪০ কোটি টাকা বরাদ্দ করেছেন। ৭৯৮ কোটি ৫৭ লক্ষ টাকা বরাদ্দ ছিল। আর্থিক সমীক্ষা রিপোর্ট বলছে ৭৪৯ কোটি ৪৪ লক্ষ টাকা খরচ করতে পেরেছেন। ৪৯ কোটি ১৩ লক্ষ টাকা খরচ করতে পারেননি। সোশ্যাল সারভিসে বরাদ্দ ছিল ১৭ শো ১৫ কোটি ৬৫ লক্ষ টাকা। খরচ করতে পেরেছেন ১৫ শো ৩৫ কোটি ৬২ লক্ষ টাকা। ১৮০ কোটি ৩ লক্ষ টাকা খরচ করতে পারেননি। এগ্রিকালচারে ২৮৭ কোটি ৩৬ লক্ষ টাকা বরাদ্দ ছিল, ১৯ কোটি ১৭ লক্ষ টাকা খরচ করতে পারেননি। গ্রামীণ উন্নয়নে খরচ করতে পারেননি ১৫৯ কোটি ২৬ লক্ষ। ইরিগেশন এবং ফ্লাড কন্ট্রোলে ৬০ কোটি ৯৮ লক্ষ টাকা খরচ করতে পারেননি। এনার্জিতে ৬৯১ কোটি ৫৬ লক্ষ টাকা খরচ করতে পারেননি। শিক্ষার অগ্রগতি নিয়ে নানা চিন্তা ভাবনা করেছেন। বিশ্বায়নের কথা বলেছেন কিন্তু অ্যাকচুয়েলি শিক্ষা ক্ষেত্রে পরিকল্পনা ব্যয়ে বরাদ্দ করা ছিল তাই খরচ করতে পারলেন না। সেখানে শিক্ষার অগ্রগতি হবে কি করে? আপনি বলুন আজকে শিক্ষকেরা বেতন পাচ্ছেন না। কাজ করে বেতন পাচ্ছেন না। তারা পেনশন পাচ্ছেন না। কর্মচারীর অভাবে জেলা থেকে তাদের পেপার রেডি করে পাঠাতে পারছে না। বছরের পর বছর কষ্ট পাচ্ছে। সেই দাবি নিয়ে তারা শিক্ষা মন্ত্রীর কাছে ২৫ বার দেখা করেছে। কোনও সদুত্তর পায়নি। কালকে তারা আন্দোলন করতে এসেছে। তার আগে তারা চিঠি দিয়ে বলেছে যে আপনার সাথে কিছু বিষয় নিয়ে আলোচনা করতে চাই। কোনও সাড়া পায়নি। ফলে তারা বিধানসভা অভিযান করেছে। তাদের পুলিশ পেটাল। আজকে আপনারা বলুন গণতান্ত্রিক আন্দোলন, বামপন্থী আন্দোলন, তারাই এর জনক ছিলেন, আর আজকে

শিক্ষকরা রক্তাক্ত হচ্ছে। রাজপথে তাদের রক্তাক্ত করা হচ্ছে। এই লজ্জা কাদের? ৬৭ সালে শিক্ষকরা রক্তাক্ত হয়েছিলেন তার পরের পরিণতি কি হয়েছিল? আজকে অনেক বামপন্থী বন্ধুরা বললেন যে পেটানো হয়েছে সঠিক হয়েছে। অসীমবাবু শিক্ষক লোক তাই তিনি দুঃখ প্রকাশ করেছেন, শিক্ষকদের মর্যাদা দিয়েছেন। আপনারা শিক্ষকদের মর্যাদা দিতে জানেন না। আজকে শিক্ষকদের পেটাচ্ছেন। তাদের কথা শুনবেন না। শিক্ষকরা পেনশন পাচ্ছেন না। তাদের আজকে রাজপথে মেরে রক্তাক্ত করে দেওয়া হচ্ছে। আজকে আপনাদের আমলে যারা শিক্ষকতা করছেন তারা জনচেতনা কেন্দ্রে যায়, তারা স্কুল না করে মাহিনা নেয় এই খবর রাখেন? নো ওয়ার্ক ফুল পে। ৯৩ সালে আপনার শিক্ষা দপ্তরের রিপোর্ট—এক কোটি ছাত্র স্কুলে আসত। ৯৫ সালে ছাত্র আসা শুরু করল ৮৬ লক্ষ। এখন ৯৯ সালে ছাত্র আসছে ৭৬ লক্ষ। আর আপনারা শিক্ষার অগ্রগতি বাড়াবেন। কেন কমে গেল, এর কারণটা কি? আজকে হলদিয়া বলছেন। অসীমবাবু আছেন, ৪৫ হাজার বেকারকে চাকরি দেবেন। কর্মসংস্থান করবেন। যারা জমি হারিয়েছে, যাদের জমি দখল করেছেন তাদের চাকরি দিতে পেরেছেন। বলছেন আগামী দু বছরের মধ্যে ৪৫ হাজার বেকারকে চাকরি দেবেন। আগামী পাঁচ বছরে আপনারা থাকবেন তো? কাজেই এই বাজেটকে সম্পূর্ণভাবে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, একটু আগে শুনলাম যে আমাদের পরেশ পাল খুব সংকটজনক অবস্থায়। আমি নিজে দেখে এসেছি। ইমিডিয়েটলি হসপিটালাইজড করুন। পুলিশ প্রচন্ড মেরেছে। স্যার, হাত পা ভেঙেছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ প্রবোধ সিন্‌হা আছেন। খবর নিয়ে দেখুন, দেখে হসপিটালাইজেশনের ব্যবস্থা করুন।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২২ মার্চ পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী শ্রী অসীম দাশগুপ্ত মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তাকে পূর্ণভাবে সমর্থন জানাচ্ছি। পশ্চিমবঙ্গ হচ্ছে ভারতবর্ষের মধ্যে একটা অঙ্গরাজ্য। যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে একটা অঙ্গরাজ্য হিসাবে তার আর্থিক সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে যে গণমুখি বাজেট যে বিকল্প বাজেট কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে পেশ করেছেন। আমি মনে করি এর থেকে ভাল বাজেট এই সীমিত ক্ষমতার মধ্যে থেকে করা যায় না। যখন গোটা দেশটাকে কেন্দ্রীয় সরকার বিদেশিদের কাছে বিক্রি করে দেওয়ার চেষ্টা করছে উদার অর্থনীতির নামে নয়া-অর্থনীতির নামে। সেই মনোমোহন সিংহের যে অর্থনীতি এবং বি. জে. পি.-র যে অর্থনীতি সেই অর্থনীতির ফল হিসাবে মার্কিন সাম্রাজ্যবাদকে ডেকে আনার যে ব্যবস্থা সেই ব্যবস্থা করার ফলে কেন্দ্রীয় সরকারের যে বাজেট সেই বাজেট সাধারণ মানুষের সমস্ত ক্রয়-ক্ষমতাকে কমিয়ে দিয়ে সমস্ত জিনিসের দাম বাড়িয়ে

দেওয়া, গণবন্টন ব্যবস্থাকে ব্যহত করা, সেই অবস্থায় দাঁড়িয়ে আমাদের মাননীয় অর্থমন্ত্রী এই বিকল্প বাজেট পেশ করেছেন। তিনি জোর দিয়েছেন দেশিয় অভ্যন্তরীণ যে সম্পদ আছে তাকে সংগ্রহ করে দেশের মানুষের কাজে লাগাতে। আমাদের দেশে বহু সম্পদ আছে কৃষিজ সম্পদ, খনিজ সম্পদ, শিল্প সম্পদ, বিদ্যুৎ সম্পদ সেই সম্পদগুলি সংগ্রহ করে দেশিয় শিল্প ব্যবস্থা গড়ে তুলে অর্থনৈতিক পরিকাঠামোকে উন্নত করার মধ্যে দিয়ে দেশের অর্থনৈতিক অগ্রগতি ঘটানো। তার জন্যই তিনি এই বিকল্প বাজেট পেশ করেছেন। কিছু দিন আগে কেন্দ্রীয় সরকার কেরোসিনের দাম বাড়িয়ে দিলেন। গ্রামবাংলার মানুষ কেরোসিন ব্যবহার করে, এটা ৫, ৬ টাকা হয়ে গেল। গ্যাসের দাম, ডিজেলের দাম বাড়ল। যে দিন লোকসভার গণনা শেষ হল সেদিন অর্ডিন্যান্স জারি করে ডিজেল, পেট্রোলের দাম বাড়ালেন। কেন্দ্রীয় সরকার বাজেটে জিনিসপত্রের দাম যে ভাবে বাড়ালেন তার ফলে দেশের মানুষের ক্রয়-ক্ষমতা বজায় রাখার জন্য রাজ্য সরকারকে বিকল্প বাজেট হিসাবে মানুষের প্রয়োজনীয় জিনিসপত্রের দাম কমাতে হচ্ছে। আমাদের রাজ্য সরকারের যেটা ন্যায্য পাওনা সেটা তারা দিচ্ছেন না। গত প্রলংকর বন্যায় এখানে মানুষের ঘর-বাড়ি নষ্ট হয়ে গেল, ফসল নষ্ট হল। তখন মানুষকে বাঁচানোর দায়িত্ব রাজ্য সরকারের। ত্রাণ তহবিলের টাকা নিয়ে মানুষের দুঃখ কষ্ট ঘোচাবার জন্য ব্যবস্থা করা হল। বন্যার্ত মানুষের সাহায্যের জন্য ৭২১ কোটি টাকা খরচ হল। কেন্দ্রীয় সরকার বি. জে. পি. সরকার পর্যবেক্ষক দল পাঠালেন, তারা রিপোর্ট সাবমিট করল, কিন্তু আমরা টাকা পেলাম না। ১৯ কোটি টাকা দেওয়া হয়েছে। এখনও রাজ্য সরকার কিছু পায়নি। যার ফলে এই অবস্থার মধ্যে দিয়ে রাজ্য সরকারকে কাজকর্ম করতে হচ্ছে। গ্রাম পঞ্চায়েত সম্বন্ধে আপনারা বললেন দুর্নীতি হচ্ছে। দুর্নীতি থাকতে পারে, হতে পারে, কিন্তু আমরা প্রশাসন থেকে তার ব্যবস্থা করছি এবং যারা করছে তাদের বিরুদ্ধে ব্যবস্তা নেওয়া হচ্ছে। তবে যারা দুর্নীতি করছে তাদের বেশির ভাগই কংগ্রেস প্রধানরা করছেন। তাদের মাজায় দড়ি পড়িয়ে ঘোরানো হয়েছে। আমাদের দেশে যে ব্যবস্থা চালু আছে তাতে ত্রুটি-বিচ্যুতি থাকতে পারে, যে দেশের প্রধানমন্ত্রী দুর্নীতির দায়ে অভিযুক্ত হতে পারে, বোফর্স কামান কেনার নামে ঘুস নিতে পারে, যে দেশের প্রধানমন্ত্রী শেয়ার কেলেঙ্কারিতে যুক্ত, হর্ষদ মেহেতা বলেছেন অ্যাটাচি ভর্তি ঘুস দিয়েছেন।

[3-30 — 3-40 p.m.]

কাগজে বেরিয়েছে, হৈ-চৈ হয়েছে। যখন দেশের প্রধানমন্ত্রী, যে দেশের সরকারি মন্ত্রীরা হাওয়ালা, শেয়ার কেলেঙ্কারির সঙ্গে জনিত হতে পারে সে দেশ দুর্নীতি মুক্ত হতে পারে না। পঞ্চায়েতে দুর্নীতি রোধের ব্যাপারে রাজ্য সরকার বিভিন্ন ব্যবস্থা নিয়েছে। আজকে পঞ্চায়েতের মাধ্যমে গ্রাম-বাংলার উন্নতি হয়েছে এবং হচ্ছে। খাদ্যে পশ্চিমবাংলা

এগিয়ে গিয়েছে ১৯৫৯ সালের কথা ভুলে গেলেন নাকি? গ্রাম বাংলার মানুষ খেতে পেত না। খাদ্যের জন্য কলকাতায় ভুখা মিছিল এসেছিল। সেই ভুখা মিছিলের উপরে গুলি চালিয়ে রাজপথ রক্তাক্ত করে দেওয়া হয়েছিল। কিন্তু আজকে গ্রামের মানুষ না খেয়ে মারা যায় না। আজকে গ্রামে পঞ্চায়েতের কাজের মাধ্যমে রাস্তা-ঘাটের উন্নতি হচ্ছে। ভূমি সংস্কারের মধ্যে দিয়ে গরিব ভূমিহীন কৃষকেরা ভূমি পাচ্ছে। কৃষি ব্যবস্থার সম্প্রসারণ হচ্ছে, সেচ ব্যবস্থার সম্প্রসারণ হচ্ছে। খাদ্যে পশ্চিমবাংলা প্রথম স্থান দখল করছে। সারা ভারতবর্ষের মধ্যে এটা আমরা সকলেই জানি, তথ্য তাই বলছে। সর্বভারতীয় ক্ষেত্রে যে সমীক্ষা তার মধ্যে দিয়ে এটা বেরিয়ে আসছে। চালে আমরা প্রথম স্থান দখল করেছি। আজকাল আর গ্রামের মানুষ না খেতে পেয়ে মারা যায় না। গ্রামের অর্থনীতি চাঙ্গা হয়েছে। গ্রামের মানুষ আজকে আর ভিক্ষু-অবস্থায় নেই। তারা আজকে উন্নত বিজ্ঞানের জায়গায়, কমপিউটারের বিষয়ে চিন্তা-ভাবনা করছে। আজকে তারা চাইছে, বিদ্যুৎ, স্কুল-কলেজ, উন্নতমানের রাস্তা-ঘাট, পরিবহন ব্যবস্থা। আপনারা বলছেন শিক্ষার ক্ষেত্রে উন্নতি করা হয়নি। আজকে গ্রাম-বাংলায় গিয়ে দেখুন, ছাত্রদের জায়গা দেওয়া যাচ্ছে না। হাইস্কুলে জায়গা দেওয়া যাচ্ছে না। আজকে আমরা জুনিয়র হাইস্কুলকে হাইস্কুলে উন্নীত করেছি। ১০ ক্লাসকে ১২ ক্লাসে রূপান্তরিত করেছি। আগে গ্রাম-বাংলায় প্রায় কলেজ ছিলই না। আমার কাঁথি মহকুমাতে একটা মাত্র কলেজ ছিল। সেখানে ৩-টে কলেজ বেড়েছে। আমার বিধানসভা ভরতপুর, সালার এবং খড়গ্রামে নতুন কলেজ হয়েছে। আজকে শিক্ষার মান বেড়েছে। গ্রাম-বাংলার ছেলেদের আজকে আর ভাত না খেয়ে স্কুলে যেতে হয় না। কলেজ আরও বাড়ানোর চেষ্টা আমরা করছি। শিক্ষার প্রসার ঘটছে। ১২ ক্লাস পর্যন্ত আজকে অবৈতনিক করা হয়েছে। তবে শিক্ষক দেবার ক্ষেত্রে কিছু ঘাটতি থেকে গেছে। মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী সেদিন একটা প্রশ্নের উত্তরে বলছিলেন, কলেজে পার্ট টাইম শিক্ষক নিয়োগের ক্ষেত্রে পদ খালি আছে। ৩৫১-টা পোস্ট এস. সি./এস. টি.-দের রিজার্ভেশন থাকলেও তালিকার মধ্যে একজনের নামও না থাকার জন্য পুরণ করা যাচ্ছে না। আমি রাজ্য সরকারের কাছে আবেদন করছি ঐগুলো ক্ষেত্রে কোনও কনসিডার করা যায় কিনা একটু দেখুন। এস. সি./এস. টি.-র মানুষের পড়াশোনার ক্ষেত্রে কোনও রিজার্ভেশন নেই। এক্ষেত্রে মার্কসের ভিত্তিতে কোটা ঠিক করতে হবে। উচ্চ শিক্ষার ক্ষেত্রে তারা চান্স পাচ্ছে না, আরেকটু সুযোগ তাদের দিতে হবে। সীমিত ক্ষমতার মধ্যেও আমাদের রাজ্য সরকার গণমুখি কাজ-কর্ম এখানে পরিচালনা করার চেষ্টা করছেন। অপর দিকে কেন্দ্রীয় সরকার সারে ভরতুকি তুলে দিল। কৈ আপনারা তো তা নিয়ে একবারও বললেন না। কৃষক কি ভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। কৃষি সরঞ্জাম, কীটনাশকের দাম বাড়িয়ে দেওয়া হয়েছে।

ডিজেলের দাম বাড়িয়ে দেওয়া হয়েছে, পেট্রোলের দাম বাড়িয়ে দেওয়া হয়েছে,

যার ফলে কৃষিতে উচ্চ ফলনশীল দান চাষ করার জন্য যে সাবমারসিবল যে আর. এল. আই. সেন্টারগুলো চলছে, যে ভাবে মানুষ শ্যালো, টিউবওয়েল বসিয়ে চাষ করার চেষ্টা করছে তাতে ক্ষতিগ্রস্থ হচ্ছে। সেগুলো আপনারা কেউ তুলে ধরছেন না। আপনারা বলার চেষ্টা করছেন না, সারের ভরতুকি যে আছে সেটাকে রাখতে হবে। ভরতুকি বন্ধ করা যাবে না, তুলে দেওয়া যাবে না, সে কথা কিন্তু আপনারা কেউ বলছেন না। তাই আমাদের এই বাজেটের মধ্যে দিয়ে গরিব মেহনতি মানুষের, গ্রামবাংলার মানুষের উন্নতির কথা, শুধু গ্রামবাংলা কেন শহরের মানুষদেব, বেকার ছেলেদের, তাদের উন্নতির কথাও বলা হযেছে। আমাদের রাজ্য সরকারের পরিচালনার যে সব শিল্প সংস্থা আছে সেই শিল্প সংস্থাগুলোকে রাজ্য সরকার উন্নত করার চেষ্টা করছেন। ৫টি শিল্প সংস্থাকে লাভজনক জায়গায় নিয়ে আসা হয়েছে। আরও সাত-আটটি সংস্থাকে অন্তত ১২ পারসেন্ট ক্ষতি কমিয়ে এনে তাকে লাভজনক জায়গায় নিয়ে যাওয়ার চেষ্টা করছেন। বাদ বাকি কেন্দ্রীয় নিয়ন্ত্রণে আমাদের রাজ্য সরকারের নিয়ন্ত্রণে আমাদের যে শিল্প সংস্থাগুলো আছে সেগুলোকে আরও উন্নত জায়গায় তার লোকসান কমিয়ে আনার, লাভজনক করার চেষ্টা করা হচ্ছে। অন্যদিকে আমরা কি দেখছি? কেন্দ্রীয় সরকার এবং কংগ্রেস সরকার সেই জিনিস চালু করেছে। সেটা হল গোল্ডেন হ্যান্ড শেকের নামে শিল্প সংস্থাগুলো বন্ধ করে দেওয়া, লাভজনক সংস্থা বন্ধ করে দিয়ে শ্রমিকদের বেকার করে দেওয়ার তারা চেষ্টা করছেন। সেগুলো দেশ-বিদেশের হাতে তুলে দেওয়ার চেষ্টা করেছেন। তাদের এই নীতির ফলে দেশের শিল্প ব্যবস্থা মার খাচ্ছে। এবং আমাদের দেশের শিল্প ব্যবস্থা কেন্দ্রীয় সরকারের নীতির ফলে মার খাচ্ছে। আমাদের দেশ অনুন্নত দেশ নয়। ভারতবর্ষ পিছিয়ে পড়া দেশ। সেখানে কলকারখানায় যে দ্রব্য উৎপাদন হয়, সেটা হয়ত নিম্নমানের। কিন্তু বাইরের রাজ্যে রপ্তানি করতে গেলে তার যে ট্যাক্স সেই ট্যাক্স বাড়িয়ে দেওয়া হল। আর বিদেশ থেকে মুক্ত অর্থনীতির নামে যে ভাবে ভারতবর্ষকে বিদেশিদের কাছে মুক্ত বাজারের নামে তুলে দেওয়ার চেষ্টা করা হয়েছে। সেখানে তাদের আমদানি শুল্ক প্রায় ১৪ হাজার কোটি টাকা কমিয়ে দেওয়া হল, অথচ দেশিয় শিল্প দ্রব্য বাইরের দেশে বিক্রি করার জন্য তার উপর রপ্তানি শুল্ক ৩২ হাজার কোটি টাকা বাড়িয়ে দেওয়া হল। যার ফলে কেন্দ্রীয় সরকারের যে নীতি, কংগ্রেসের যে নীতি সেই নীতির ফলে দেশিয় শিল্প ব্যবস্থাকে মার খাইয়ে বিদেশিদের ডেকে আনার যে ব্যবস্থা করা হচ্ছে তার বিরুদ্ধে আজকে কংগ্রেসের বন্ধুরা কোনও রকম কথাবার্তা বলছেন না। রাজ্য সরকারের যে দৃষ্টিভঙ্গি এবং কেন্দ্রীয় সরকারের যে দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গিরও অনেক তফাৎ আছে। আমাদের রাজ্য সরকারকে একটা কথা বলব—এখানে বিভিন্ন দপ্তরের কাজ কর্ম করার ক্ষেত্রে যে গ্র্যান্ট ইন এইড্ জেলা পরিষদকে দেওয়া হচ্ছে এবং কাজগুলো করতে গিয়ে দপ্তরের সঙ্গে জেলা পরিষদের বিরোধ বাড়ছে, বিরোধ বাধার ফলে কাজগুলো বিলম্বিত

হচ্ছে, আমরা বিকেন্দ্রীকরণ করতে চাই, কিন্তু এই জটিলতা কমিয়ে যাতে দ্রুত কাজকর্ম করা যায়, বিভিন্ন দপ্তর কাজকর্ম করতে পারে, সেই জটিলতা কমিয়ে সরলিকরণ করার জন্য আমি আবেদন রাখব। আমি সেজন্য এই বাজেটকে আবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় অর্থ মন্ত্রীর বাজেট ভাষণের বিরোধিতা করে, আমাদের কাট-মোশনকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি মাননীয় অর্থ মন্ত্রী প্রতিবারই সুন্দরভাবে কয়েক পাতার বাজেট ভাষণ পড়ে যান, কিন্তু দেখা যায় কোনও হিসাব পাওয়া যায় না। এমন কি দেখা যাচ্ছে যে, এই বাজেট মূলত নির্বাচনকে কেন্দ্র করে নির্বাচনী চমক বলে আমি মনে করি। আমি মাননীয় অর্থ মন্ত্রীকে অনুরোধ করব যাতে সাপ্লিমেন্টারি বাজেট করতে না হয়। প্রতি বছর দেখা যায় বাজেটের পর আরেকটি সাপ্লিমেন্টারি বাজেট করা হয়। আমি যে এলাকায় থাকি সেখানে ম্যাক্সিমাম ইন্ডাস্ট্রি বেল্ট। আমরা দেখছি আমার এলাকায় যে ইন্ডাস্ট্রিগুলো আছে সেগুলো দিনের পর দিন চালাতে পারছেন না। সোমনাথ চ্যাটার্জিকে চেয়ারম্যান করে আবার নতুন করে ইন্ডাস্ট্রি চালানোর চেষ্টা করছিলেন। সোমনাথ চ্যাটার্জিকে তার চেয়ারম্যান করা হ'ল। তিনি অনেক মৌ সই করলেন। তা নিয়ে অনেক আলোচনা হয়েছে। সেই সুযোগে সোমনাথবাবু সারা পৃথিবী ঘুরে এসেছেন। অথচ নতুন কোনও শিল্প এখানে করতে পারেননি। অর্থমন্ত্রী তার বাজেট ভাষণে বলেছেন, ৮ লক্ষ বেকারের কর্মসংস্থানের ব্যবস্থা করবেন। বিগত কয়েক বছরের যে রিপোর্ট আমরা পেয়েছি তাতে দেখছি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে মাত্র ১০,০০০ মতো চাকরি দেওয়া হয়েছে। এই পরিপ্রেক্ষিতে আমি জানি না ২০০০ সাল থেকে ২০০১ সালের মধ্যে কিভাবে ৮ লক্ষ মানুষকে চাকরি দেয়া হবে। আর সেল্ফ এমপ্লয়মেন্টের কথা বলেন, তাহলেও আমরা দেখছি বিগত দিনে ২০০০ বেশি মানুষকে আপনারা সেল্ফ এমপ্লয়মেন্ট দিতে পারেননি। তার পরেও আজকে কি এই মিথ্যা ভাষণের কোনও প্রয়োজন আছে? মাননীয় অর্থমন্ত্রী যে অসত্য ভাষণ রেখেছেন তার আজ আর কোনও প্রয়োজন আছে বলে আমি মনে করি না। আমরা সরকারি রিপোর্টের মধ্যে থেকেই দেখছি যে, ওয়ার্ল্ড ব্যাঙ্কের মাধ্যমে ১৯৯৬ সাল থেকে ১৯৯৯ সালের জুন মাসের মধ্যে ২০৭টি নতুন হাসপাতাল করার কথা ছিল। সে জায়গায় আমরা দেখছি মাত্র ৯-টা করতে পেরেছেন। বিশ্ব ব্যাঙ্কের সাহায্য নিয়ে বাকিগুলো করতে পারেননি। তাহলে সেই টাকা কোথায় গেল? আশা করব অর্থমন্ত্রী এর উত্তর দেবেন। আপনারা বিদ্যুৎ নিয়ে চিৎকার করছেন। বক্রেশ্বর থেকে শুরু করে অনেক কথাই বলছেন। কিন্তু আমরা দেখছি কলকাতা-সহ রাজ্যের বিভিন্ন শহরে, নগরে যারা

বিদ্যুৎ ব্যবহার করেন তাদের সেই বিদ্যুৎ-এর পরিমাণ ভারতবর্ষের অন্যান্য রাজ্যের শহরবাসীদের তুলনায় অনেক কম। অন্ধ্রে ৩৮%, গুজরাটে ৫৬%, কেরালায় ৪২%, মহারাষ্ট্রে ৫৮%, এবং তামিলনাড়ুতে ৪৫%। হোয়ারাস আমাদের বেঙ্গলে মাত্র ১৮%। গ্রামে যে বিদ্যুৎ ইউজ করা হয়, তার হিসাব যদি আমরা দেখি তাহলে দেখব যে, মহারাষ্ট্রে ৯৭.৫%, মধ্যপ্রদেশে ৯৪.৪%, রাজস্থানে ৮৯%, পশ্চিমবাংলায় ৭৭%। এই হিসাব থেকেই আমরা দেখছি যে, আপনাদের দাবি অনুযায়ী অঙ্ক মিলছে না। শুধু দিনের পর দিন মিথ্যা ভাষণ দিয়ে যাচ্ছেন। জলের ক্ষেত্রেও আমরা এই একই চিত্র দেখছি। মানুষের সবচেয়ে প্রয়োজনীয় জিনিস জল, সেই জল পর্যন্ত আপনারা মানুষকে যথাযথ ভাবে সরবরাহ করতে পারছেন না। জলের ক্ষেত্রে আমরা দেখছি অন্ধ্রে ৯১.১৪, কর্ণাটকে ৯২.৭১, মধ্যপ্রদেশে ৯৭.১৭, রাজস্থানে ৯৮.৬১, উড়িষ্যায় ৮৬.১০; অথচ পশ্চিমবাংলায় ৬০.৩০। এরপর যদি আমরা হাসপাতালের দিকে তাকিয়ে দেখি তাহলে দেখব যে, অন্যান্য রাজ্যে হাসপাতালের শয্যা সংখ্যা যেভাবে বেড়েছে সেভাবে পশ্চিমবাংলায় হাসপাতালের শয্যা সংখ্যা বাড়েনি। বিগত ৭ বছরে পশ্চিমবাংলায় মাত্র ৩,৬৫৯-টি শয্যা বেড়েছে। অথচ গুজরাটে বিগত ৭ বছরে শয্যা সংখ্যা বৃদ্ধি পেয়েছে ১৪,৯৩৭টি ; রাজস্থানে ৭,৮৩৫টি, মহারাষ্ট্রে ১৬,২৩২-টি ; অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনায় সর্বক্ষেত্রে আমাদের রাজ্যের অবস্থা যদি এই হয় তাহলে আমরা কি করে দাবি করতে পারি যে, আমাদের রাজ্যের উন্নতি হচ্ছে? এখানে বিদ্যুতের অভাবে, জলের অভাবে, রাস্তার অভাবে শিল্প গড়ে উঠছে না। অথচ মহারাষ্ট্র, গুজরাট, উড়িষ্যা প্রভৃতি রাজ্যে একটার পর একটা শিল্প গড়ে উঠছে। বাণিজ্যের প্রসার ঘটছে এখানে বিদ্যুৎ নেই তাই কেউ শিল্প-বাণিজ্য করতে পারছে না। ফলত এক্সপোর্ট জোন্ রাস্তার অভাবে চালু হচ্ছে না। যেখানে রাস্তা নেই সেখানে শিল্প গড়ে উঠতে পারে না। সুতরাং এই সব ভাঁওতাবাজি বন্ধ করার প্রয়োজন আছে। শিক্ষামন্ত্রী আজকে এখানে উপস্থিত নেই। তিনি বলেছিলেন তিন বছরের মধ্যে আড়াই হাজার প্রাথমিক স্কুল চালু করবেন। অথচ আমরা দেখছি বিগত তিন বছরে মাত্র ১৬২৩-টা প্রাথমিক স্কুল চালু করতে পেরেছেন। আর এবারে বলছেন, 'আর প্রাথমিক স্কুলের দরকার নেই'। প্রাথমিক স্কুলের আর প্রয়োজন নেই। আপনাদের ক্যাডারদের ঢোকাতে হবে তাই শিশু শিক্ষা কেন্দ্র তৈরির চেষ্টা করছেন। ক্যাডারদের সেখানে ঢুকিয়ে ১,০০০ টাকা করে মাইনে দেবেন। এই পরিকল্পনা করেছেন। এ রাজ্যের কোনও ক্ষেত্রেই কোনও উন্নয়নমূলক কাজ হচ্ছে না। রাস্তা-ঘাটের অবস্থা ভয়াবহ। আমার এলাকার একটা খুবই ইম্পর্টেন্ট রাস্তা—তারাতলা থেকে হাইড রোড পর্যন্ত রাস্তাটি দীর্ঘ দিন ধরে ব্যবহারের অযোগ্য হয়ে পড়েছে। বার বার বলেও কোনও প্রতিকার হয়নি। সর্বক্ষেত্রে গ্রাম পঞ্চায়েত এবং জেলা পরিষদের মাধ্যমে দুর্নীতি চলছে। দুর্নীতি ছাড়া আপনাদের আর একটাই শুধু কাজ আছে, সেটা হচ্ছে বিভিন্ন রকমভাবে

আমাদের মতোন করার চেষ্টা করা। তাই এই বাজেটের বিরোধিতা করে, আমাদের কাট মোশনের সমর্থনে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, তিনি ২০০০-২০০১ সালের যে বাজেট বরাদ্দ এই সভায় পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে যে সমস্ত কাটমোশন আনা হয়েছে তা সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে বলছি। স্যার, প্রতিবারই বাজেট পেশ করার সময় আমরা দেখি অসীমবাবু কেন্দ্রীয় অর্থনীতির সমালোচনা করে এবং কেন্দ্রীয় বাজেটের সমালোচনা করে বক্তব্য রাখেন। এটা তার চিরাচরিত প্রথা। সেই প্রথা অনুযায়ী এবারেও তিনি কেন্দ্রীয় বাজেটের সমালোচনা করেছেন। আমরাও অবশ্য এবারের কেন্দ্রীয় বাজেটের সমালোচনা করেছি। আমরা বলেছি, ইউরিয়া সারের উপর থেকে ভরতুকি কমিয়ে দেওয়াটা অন্যায় হয়েছে। আমরা বলেছি, কেরোসিন, ডিজেল, রান্নার গ্যাসের দাম বাড়ানোটা অন্যায় হয়েছে। কিন্তু এর মানে এই নয় যে পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেটা সমর্থন করা যায়। আমরা পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রীর বাজেটকে সমর্থন করছি না। স্যার, উনি বিকল্প অর্থনীতির কথা বলেছেন। আমি আপনার মাধ্যমে তার কাছে জানতে চাই, কি বিকল্প অর্থনীতির সন্ধান তিনি দিয়েছেন? স্বাধীনতার পর যে অর্থনীতির পথ ধরে ভারতবর্ষ এগিয়েছে সেটা হ'ল মিক্সড ইকনোমি-মিশ্র অর্থনীতির পথ। ন্যাশনালাইজড সেক্টার এবং প্রাইভেট সেক্টার—এই দুটিকে স্বীকার করে নিয়েই আমরা মিশ্র অর্থনীতি চালু করেছি। স্যার, অনেকেই বলেছেন, আমিও আবার বলছি, তিনি বিকল্প অর্থনীতির কথা বলেছেন। কিন্তু ন্যাশনাল কাউন্সিল ফর অ্যাপ্লায়েড ইকনোমিক রিসার্চ, তাদের সমীক্ষক দল বলেছেন, পশ্চিমবঙ্গ হচ্ছে দরিদ্র রাজ্যগুলির মধ্যে অন্যতম রাজ্য। তারা অবাক হয়ে গিয়েছেন এখানকার গ্রামের দারিদ্রতা দেখে। পশ্চিমবঙ্গ দরিদ্র্য রাজ্যগুলির মধ্যে অন্যতম অথচ এখানকার অর্থমন্ত্রী বলছেন আমরা অনেক প্রোডাকশন বাড়িয়েছি এবং তা বাড়িয়ে আমরা অনেক এগিয়ে গিয়েছি। স্যার, আমরা মনে করি, এখানে কৃষি প্রোডাকশন যা বেড়েছে তা সম্পূর্ণভাবে ব্যক্তিগত ইচ্ছা এবং ব্যক্তিগত উদ্যোগে বেড়েছে। কৃষি মন্ত্রীর কাছে আমি জানতে চাই, তিনি কি বলতে পারবেন যে কৃষিতে যে উন্নতি হচ্ছে তার জন্য তিনি কি বন্দোবস্ত করেছেন? এই যে এখানে ব্যাপক বোরো চাষ হচ্ছে, এর জন্য তো আমরা জানি যে চাষীরাই নিজেরা উদ্যোগী হয়ে বন্দোবস্ত করেছেন এবং তার ফলে এখানে উৎপাদন বেড়েছে। মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে আমরা চালের উৎপাদনে অন্ধ্রপ্রদেশকে ছাড়িয়ে গিয়েছি। কিন্তু তিনি কি বলবেন, এখানে তার প্রোকিওরমেন্টের ট্রার্গেট কত? আমি বলে দিচ্ছি, আমাদের প্রোকিওরমেন্টের টার্গেট হচ্ছে মাত্র ৪.৮০ লক্ষ টন। ৪.৮০ লক্ষ টন টার্গেট রাখলে আমাদের সারা ভারতবর্ষের পচা চাল খাওয়াবেন না তো কি করবেন? কে আপনাকে চাল সংগ্রহ করে দেবে?

আপনাদের নিজেদেরই চাল সংগ্রহ করার কোনও ইচ্ছা নেই এবং তাই এফ. সি. আই.-এর গুদামের পচা চাল খাওয়ানোর জন্য বন্দোবস্ত করেছেন। স্যার, ওরা ভূমি সংস্কারের কথা বলেন। স্যার, আমি অবাক হয়ে দেখলাম, ৯৯/২০০০ হাজার সালে যে কথা উনি বলেছিলেন সেই একই কথা এবারেও বলেছেন। ১৩.৫৫ লক্ষ একর জমি ভেস্টেড হয়েছে এবং তার থেকে ১০.৩২ লক্ষ একর বিলি হয়েছে। এবারের বাজেট বক্তৃতাতেও সেই একই কথা বলেছেন যা আগে বলেছিলেন। বলতে গেলে কোনও গরমিল নেই, শুধু উপকৃতের সংখ্যাটা ২৪.৩২ থেকে ২৪.৩৭ হয়েছে, .০৫ বেড়েছে। শুধু এই গরমিলটা আছে। এ ছাড়া কোনও তফাৎ নেই। আপনারা বলছেন, কৃষিতে উৎপাদন বেড়েছে অথচ আমরা দেখছি, আলুর ডিস্ট্রেস সেল হচ্ছে। আলু চাষীরা এক টাকা, আট আনা কে. জি. দরে আলু বিক্রি করতে বাধ্য হচ্ছে। সেখানে তাদের উৎপাদনের খরচটা পর্যন্ত সে পাচ্ছে না। মাননীয় কৃষিমন্ত্রী বলুন, তাদের জন্য কি বন্দোবস্ত করেছেন? আমরা জানি কোনও বন্দোবস্ত করতে পারেননি। স্বাস্থ্য নিয়ে আপনারা অনেক বড়াই করেন। '৯৫ সালের পরিসংখ্যান দিচ্ছি। সেই সময় অন্ধ্রপ্রদেশে হাসপাতালের সংখ্যা ছিল ২ হাজার ৯৫০টি। গুজরাটে ২ হাজার ৫২৮, কেরালাতে ২,০৪০, উড়িষ্যাতে ৪৩০ আর পশ্চিমবাংলায় হাসপাতালের সংখ্যা হচ্ছে ৩৯৯। এ তথ্য আমার নয়, এ তথ্য স্ট্যাটিস্টিক্যাল অ্যাবস্ট্রাক্ট ইন্ডিয়ার। আপনাদের লাইব্রেরিতে এই বই-টা আছে, তার থেকে এই তথ্য বলছি। এখানে শিক্ষা ক্ষেত্রে যে নৈরাজ্য চলেছে সে কথা শ্রদ্ধেয় অজিতবাবু বলেছেন। প্রাথমিক শিক্ষকদের লাঠি পেটা করে তারপর শুধু দুঃখ প্রকাশ করেই যদি আনন্দ পান তাহলে আমাদের কিছু বলার নেই কিন্তু আমি বলব, এখানে শিক্ষা ক্ষেত্রে চরম নৈরাজ্য চলেছে। শিক্ষা ক্ষেত্রে এখানে কি রকম খরচ হয় তার একটু তথ্য দিচ্ছি। একটু পেছনের তথ্যই দিই। শিক্ষা ক্ষেত্রে ১৯৯১/৯২ সালে অন্ধ্রে খরচ হয়েছিল ২৯,০৩৫ ল্যাক্স. বিহারে ২৭,৮৫৯ ল্যাক্স, মহারাষ্ট্রে ৩৭,৪৯৯ ল্যাক্স, তামিলনাড়ুতে ১৯,৬২১ ল্যাক্স, আর পশ্চিমবঙ্গে সেখানে ১৮,০২৭ ল্যাক্স। এ ছাড়া পশ্চিমবঙ্গে বহু ওয়ান টিচার এবং টু টিচার স্কুল আছে এবং সেই সব স্কুলগুলি ঠিকমতোন চলছে না। এ রাজ্যে বিদ্যুতের অবস্তা ভয়াবহ। অন্ধ্রপ্রদেশে ১৯৯৭ সালে যেখানে বিদ্যুতের উৎপাদন হয়েছিল ৫,৭৬৫ মেগাওয়াট, গুজরাটে ৫,৪৫৭ মেগাওয়াট, মহারাষ্ট্রে ১০,০৩৮ মেগাওয়াট, তামিলনাড়ুতে ৫,৭২৩ মেগাওয়াট, পশ্চিমবঙ্গে সেখানে '৯৭ সালের রেকর্ড বলছে ৩,৫৯৫ মেগাওয়াট। এই পরিমাণ বিদ্যুৎ আমরা তৈরি করেছিলাম।

(লালবাতি)

মাননীয় মন্ত্রী আবার বিলাস কর বসিয়েছেন। ১৯৯৬ সালে যখন প্রথম বিধানসভায় আসি সে বছর অ্যাপ্রোপ্রিয়েশন বিলের দিন তিনি বলেছিলেন যে, ৪০ কোটি টাকার

বিলাশ কর বসিয়ে ৭ কোটি টাকা তুলতে পেরেছেন, ৩৩ কোটি টাকা তুলতে পারেননি। এবারে আবার বিলাস কর বসিয়েছেন, কারণ অন্য রাজ্য থেকে নাকি সিগারেট আসছিল। কিন্তু এবারেও কি গ্যারান্টি দিতে পারবেন যে অন্য রাজ্য থেকে সেটা আসবে না? এম. এল. এ.-দের ১৫ লক্ষ করে টাকা দিয়েছেন। আমি আপনাকে বলছি, আপনি বলবেন যে, সেই টাকা পঞ্চায়েত খরচ করবে এটা হয়? গতকাল একজন বলেছিলেন যে, কৃষকদের......

[3-50 — 4-00 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ একটা ছোট রাজ্য এবং এই রাজ্যের বাজেটের সীমাবদ্ধতা সবাই জানেন। তা সত্ত্বেও সারা দেশের মধ্যে পশ্চিমবঙ্গের এই বাজেট মানুষের মধ্যে আগ্রহ সৃষ্টি করেছে এবং বিকল্প পথের সন্ধান দিয়েছে। আমাদের সামনে দুটি বাজেট রয়েছে, একটি কেন্দ্রীয় সরকারের বাজেট এবং আর একটি আমাদের রাজ্য সরকারের বাজেট। আমরা কেন্দ্রীয় সরকারের বাজেটে দেখেছি, সেখানে করের বোঝা এবং বিদেশি শিল্পসামগ্রীর অবাধ আমদানির ক্ষেত্রে ছাড় দেওয়া হয়েছে প্রায় ১,৫০০ কোটি টাকা। এছাড়া সাধারণ মানুষের স্বার্থ বিরোধী তিনটি ভয়ঙ্কর জিনিস ওরা করেছেন। তার একটি হ'ল, প্রয়োজনীয় জিনিসপত্রের দাম বাড়ানো হয়েছে ; দুই, ধাক্কা খেল কৃষক—কৃষি ক্ষেত্রে ভরতুকি হ্রাস করা হয়েছে ; তৃতীয়ত, চাকুরিজীবী মানুষের প্রভিডেন্ট ফান্ডের সুদের হার কমিয়ে দিয়েছেন, সরকারি সংস্থা ও শিল্পে লোক কমানো হবে বলেছেন এবং সরকারি ব্যাঙ্ককে বেসরকারিকরণের [illegible] নিয়েছেন। সে কারণেই মাননীয় অর্থমন্ত্রী তার এই বাজেটে বিকল্প অর্থনীতির রূপরেখা তুলে ধরেছেন এবং তার জন্য এই বাজেটকে আমি সমর্থন জানাচ্ছি। আপনি জানেন, পশ্চিমবঙ্গের এই বাজেট আই. এম. এফ. এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কের কব্জা থেকে বেরিয়ে এসে একটা নতুন পথ দেখিয়েছে। এই বাজেটের মধ্যে আরও দেখতে পাচ্ছি যে, একচেটিয়া প্রতিযোগিতা কমিয়ে দিয়ে সরকারি অভ্যন্তরীন কাঠামোতে একটা উৎপাদন ব্যবস্থা নেওয়া হয়েছে। যার ফলে রাজ্যে বিনিয়োগ বাড়ছে। রাস্তাঘাট, সেচ, গ্রামীণ বিদ্যুতের ক্ষেত্রে কর হ্রাস করায় রাজ্যে ব্যবসা বাড়বে, উৎপাদন বাড়বে, সঙ্গে সঙ্গে সরকারের আয়ও বাড়বে। তার ফলে রাজ্যে উন্নয়নের গতি বাড়বে। কত ঘাটতি, কেন ঘাটতি, এ নিয়ে অনেক জল্পনা করা হয়। গত বছর ১৬ কোটি টাকা বাজেট ঘাটতি দেখেছিলাম। এই বছর এই বাজেটে এত খরা, বন্যা ইত্যাদি থাকা সত্ত্বেও অতিরিক্ত ৯০ কোটি টাকা বাড়তি কর সংগ্রহ করে মাত্র ৫ কোটি টাকা ঘাটতি দেখানো হয়েছে। আমরা জানি, পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে ১০ কোটি টাকার শিল্প-সামগ্রী বিক্রি হয়। এটা একটা উল্লেখযোগ্য ঘটনা। এবং আরা ১০ শতাংশ হারে বাড়াচ্ছি এই পণ্য-সামগ্রী বিক্রি

গ্রামাঞ্চলে। আমাদের রাজ্যে গাছ লাগান স্বল্প সঞ্চয় এবং ভূমি সংস্কারের ক্ষেত্রে ভারতবর্ষে আমরা প্রথম স্থানে রয়েছি। একথা অস্বীকার করতে পারবেন না যে, চাল উৎপাদনে অন্ধ্রপ্রদেশকে ছাড়িয়ে এখন পশ্চিমবঙ্গের স্থান এক নম্বর। গত এক বছরে আমাদের রাজ্যে ১ কোটি ১০ লক্ষ টন সবজি উৎপাদন হয়েছে।

আমার কাছে এই বাজেটে সব চেয়ে বেশি আনন্দদায়ক বিষয় হল স্বনির্ভর যে পরিকল্পনা নেওয়া হয়েছে। এই বাজেটের মধ্যে দিয়ে আমরা জানতে পারলাম যে ব্যাঙ্কের আমানতের ক্ষেত্রে আমাদের পশ্চিমবাংলা পায় ৪৫ শতাংশ, অপরদিকে অন্যান্য রাজ্য পায় ৮০ থেকে ৯০ শতাংশ টাকা ঋণ হিসাবে। এই টাকা যদি আমরা পেতাম তাহলে আমরা কাজ করতে পারতাম। এটা যদি ৫৫ শতাংশ হত তাহলে ৪,৪০০ কোটি টাকা উন্নয়নের কাজে লাগাতে পারতাম। আমাদের এই বেকার সমস্যা জীবনের একটা সংকট, সেই সংকট মোকাবেলায় প্রকল্প ঘোষণা করা হয়েছে, এটা একটা উল্লেখযোগ্য বিষয়। আমি যে কথা বলতে চাই তা হল কেন্দ্রীয় সরকার ১,৪০০ কোটি টাকার আমদানি শুল্ক কমিয়ে দিয়েছে অপরদিকে পণ্য উৎপাদনের ক্ষেত্রে ৩২-শো কোটি টাকা উৎপাদন শুল্ক বসিয়ে দিয়েছে। সেই ক্ষেত্রে পশ্চিমবাংলা কর কাঠামো সরলীকরণ করে আমাদের এখানে সাধারণ মানুষের নিত্য প্রয়োজনীয় জিনিসের উপর থেকে অতিরিক্ত সারচার্জ কমিয়ে দিয়েছে। মোটর গাড়ি, লটারি টিকিট বিদেশি মদ এই ধরনের জিনিসের উপর কর বাড়িয়েছে। সাধারণ মানুষ যে সমস্ত জিনিস ব্যবহার করে সেখানে কর বাড়ানো হয়নি। রান্নার গ্যাস কেরোসিনের উপর কেন্দ্রীয় সরকার দাম বাড়িয়েছে কিন্তু আমাদের এই বাজেটের মাধ্যমে সাধারণ মানুষের জীবনে স্বস্তি এসেছে। এম. এল. এ.-দের টাকা দেওয়ার ব্যাপারে যে বিতর্ক উঠেছে সেই প্রসঙ্গ আমি কয়েকটি কথা বলতে চাই। এবারে এম. এল. এ.-দের ১৫ লক্ষ টাকা দেওয়া হচ্ছে তার এলাকা উন্নয়নের জন্য। এই ক্ষেত্রে আমাদের যে সংবিধান সেই সংবিধানে নির্বাচিত কোনও জনপ্রতিনিধির হাতে কোনও অর্থ দেওয়া হয় না। সুতরাং এই ১৫ লক্ষ টাকা আমাদের রুর‍্যাল ডেভেলপমেন্ট বা অন্য কোনও সংস্থাকে দেওয়া হচ্ছে। এই ক্ষেত্রে ইন্ডিভিজুয়াল পাওয়ার প্রয়োগ করার জন্য সেই টাকা নেওয়া যায় না। আমরা জানি আমাদের সংবিধানে কোনও প্রধানমন্ত্রী বা কোনও মন্ত্রী অথবা কোনও এম. এল. এ. বা এম. পি. বা মুখ্যমন্ত্রী কাউকে হাতে টাকা দেওয়া হয় না। কোনও নির্বাচিত সংস্থাকে টাকা দেওয়া হয়। আমরা জানি কেন্দ্রীয় সরকার ঠিক করেছেন, এম. পি.-দের জন্য যে ১ কোটি টাকা করে দেওয়া হয় সেটা তারা বাড়াবেন। শুধু তাই নয় সেই টাকা তারা ইচ্ছা অনুযায়ী ব্যবহার করবে। ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা আমরা বলি, সেই ক্ষমতার বিকেন্দ্রীকরণ করতে হলে নির্বাচিত সংস্থা যে পঞ্চায়েত হোক জেলা পরিষদ হোক তাদের মাধ্যমে হতে পারে। বিতর্ক হতে পারে। একটা স্কীম তৈরি করে দেওয়া হল, পঞ্চায়েত সমিতি সেটা নাকচ করে দিল

সেখানে আবার অন্য স্কীম দেওয়া যেতে পারে। আগে জেলা প্ল্যানিং কমিটি একটা সুপারিশ করল, সেটা যদি পছন্দ না হয় সেখানে অন্য প্রকল্পে টাকা দেওয়া যেতে পারে। এই রকম বাধ্যবাধকতা থাকতেই পারে। এম. এল. এ. হলে সে যে কোনও ভাবে তার খুশি অনুযায়ী সেই টাকা খরচ করবে এটা সংবিধানে লেখা নেই। সেই জন্য পশ্চিমবাংলার এই বাজেট একটা বিকল্প ধারণা দিচ্ছে, এই বাজেট উন্নয়নের গতিকে বাড়াবে। আজকে আমাদের এই পশ্চিমবাংলায় ভয়াবহ বেকার সমস্যা, সেই বেকার সমস্যা সমাধানের জন্য আমরা খানিকটা অগ্রসর হতে পারব। তাই আমি আবার এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m ]

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, গত ২২শে মার্চ মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত যে বাজেট বিবৃতি পেশ করেছেন, আমি তাকে সর্বতোভাবে বিরোধিতা করছি এবং আমাদের দলের যে ছাঁটাই প্রস্তাবগুলো এসেছে সেগুলোকে গ্রহণের জন্য আবেদন জানাচ্ছি। মাননীয় অর্থমন্ত্রী, ইকনোমিক পলিটিক্যাল উইক্স-এ, এই ম্যাগাজিনে এম. জি. কুরিয়ান একটা আর্টিকেল লিখে ভারতবর্ষের অনেক তথ্য দিয়েছেন। ভারতবর্ষকে দুটো ভাগে ভাগ করেছেন—কোন কোন স্টেটগুলো ওপরের দিকে উঠছে, আর কোন কোন স্টেটগুলো নিচের দিকে যাচ্ছে। সেখানে ৭টি স্টেট ফরোয়ার্ড এবং ৮টি স্টেটকে ব্যাকওয়ার্ড হিসাবে চিহ্নিত করা হয়েছে। সবচেয়ে দুর্ভাগ্য, ৮টি যে ব্যাকওয়ার্ড স্টেট আছে, তার মধ্যে পশ্চিমবাংলাকে রাখা হয়েছে। এক সময়ে পশ্চিমবাংলা কৃষিতে, শিক্ষায়, শিল্পে সবার চাইতে এগিয়ে ছিল। কিন্তু এই তথ্য অনুযায়ী আমরা নিচের দিকে নামছি। আমি জানি না, আপনি কিভাবে একে ব্যাখ্যা করবেন? সর্বোপরি, আপনি বাজেট বক্তৃতায় বলেছেন দশ লক্ষ টাকা দিয়ে বেকারদের কর্মসংস্থান করা হবে। ভাল কথা। মাননীয় মুখ্যমন্ত্রী ময়দানে বললেন যে, এক হাজারটি পণ্যের বাজার বিদেশিরা ধরে নিয়েছে। এবারে আপনি বলুন, আপনি বেকারদের জন্য, তাদের শিল্পের কর্মসংস্থান প্রকল্পের জন্য যে দশ লক্ষ টাকা বরাদ্দ করেছেন, তাদের কি বাজার আছে? যদি বাজার না থাকে পশ্চিমবাংলায়, তাহলে আপনি তাদের টাকা দিয়ে কি করবেন? সেস্রুতে আপনি পাপের কাজ করেছেন। সেস্রু যে প্রকল্প, তাতে তাদের সামনে কোনও দিশা ছিল না যে কি জন্য লোন নেওয়া হবে। আজকে তারা পালিয়ে বেড়াচ্ছে। আপনি এখানে পরিষ্কার করে বলবেন, বিদেশিদের নজর এড়িয়ে, সাম্রাজ্যবাদিদের নজর এড়িয়ে এমন কি বাজার পশ্চিমবঙ্গে রয়ে গিয়েছে যাতে করে বেকাররা সেই বাজার ধরতে পারবে? এই বইটিতে আছে—ন্যাশনাল অ্যাকাউন্টস স্ট্যাটিস্টিক্স অ্যান্ড সেন্ট্রাল স্ট্যাটিস্টিক্স অর্গানাইজেশন একটা তথ্য দিয়েছে। সেখানে ভারতবর্ষের মানুষের মাথাপিছু আয় দিয়েছে

১০,৯১৯ টাকা। আর পশ্চিমবাংলায় মাথাপিছু আয় দিয়েছে ৯,৪৪১ টাকা। আমরা কি দেখলাম, আমরা কোথায় আছি? গুজরাটে এটা ১৩,৯৩২ টাকা, হরিয়ানায় ১৬,১৯৯ টাকা, কর্ণাটকে ১০,২৭৯ টাকা, মহারাষ্ট্রে ১৭,২৯৫ টাকা, পাঞ্জাবে ১৮,২১৩ টাকা, তামিলনাড়ুতে ১১,৭০৮ টাকা। আমরা বিহার, ইউ. পি.-কে নিয়ে গর্ব করতে পারি। এর পরেও আপনি বলবেন, আমরা এগিয়ে যাচ্ছি? এই যদি এগিয়ে যাওয়ার নমুনা হয়, তাহলে তো ভয়ঙ্কর ব্যাপার। এগ্রিকালচারটাতে দেখুন, পারসেন্টেজ অফ শেয়ার ফ্রম এগ্রিকালচার ইন ডোমেস্টিক প্রোডাক্টস্-এ অল ইন্ডিয়াতে ছিল ২৭.০৭ পারসেন্ট। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দেখুন, বিহারে ছিল ৩৬.৯ পারসেন্ট, অসমে ৩৭ পারসেন্ট, পাঞ্জাবে ছিল ৪৪ পারসেন্ট, হরিয়ানাতে ৩৮ পারসেন্ট, রাজস্থানে ৩৬ পারসেন্ট, উত্তর প্রদেশে ৩৫ পারসেন্ট, বিহারে ৩৬.৯ পারসেন্ট, আর পশ্চিমবাংলায় সেখানে অনেক নিচে। এই হচ্ছে পশ্চিমবাংলার সামগ্রিক চিত্র। আমরা ভাল আছি, আমরা এগিয়ে আছি? এটা আমাদের মানতে হবে? আপনারা মাঝে মাঝে বলেন যে, পশ্চিমবাংলায় শিল্পের জোয়ার এসেছে, শিল্পে ভেসে যাচ্ছে। এই পত্রিকায় একটা আর্টিকেল দিয়েছে—পারসেন্টেজ অফ শেয়ার অফ ন্যাশনাল স্টেট ডোমেস্টিক প্রোডাক্ট, যাকে এন. এস. ডি. পি. বলা হয়। এন. এস. ডি. পি. ন্যাশনাল পারসেন্টজের ক্ষেত্রে বলছে ১৬.৭ সেখানে ওয়েস্ট বেঙ্গল হচ্ছে ১৪.১।

মাননীয় অর্থমন্ত্রী এই চিত্র কি গত ১০ বছর কি ২০ বছর আগে ছিল? ১৯৮০-৮১ সালে কত ছিল—২৪.৪, ১৯৮৫-৮৬ সালে ২১.০২ আর ১৯৯০ সালে ১৯.০৯। আর আজকে লাস্ট সার্ভেতে এসে দাঁড়িয়েছে ১৪.০১। এইভাবে নেমে এসেছে অর্থাৎ পশ্চিমবঙ্গের অবস্থা খুবই সাংঘাতিক। আপনি অ্যাকাউন্টেবিলিটির কথা খুব বলেন। আমি জানি না আমার বলা প্রাসঙ্গিক হবে কিনা, তবুও বলছি যে, আজকে পশ্চিমবঙ্গে ২২ পারসেন্ট মাইনোরিটি কমিউনিটি লোক বাস করে। বিগত ৪ বছর ধরে দেখছি যে তাদের বাজেট পেশ করতে দেওয়া হয় না। এই পরিপ্রেক্ষিতে একটা কথা বলি যে, বি. টি. রণদিভে ১৯৯৩ সালে স্টেটসম্যান পত্রিকায় একটা আর্টিকেল বার করেছিলেন তাতে তিনি তা বলেছিলেন সে কথা জ্যোতিবাবুও বলেন যে কংগ্রেস সাম্প্রদায়িক দল বলে মনেকরি না। কিছু কিছু মানুষ কংগ্রেস সাম্প্রদায়িক দল বলেন। আমিও পারশিয়ালি এই বিষয়ে একমত যে সারা ভারতবর্ষের সি. পি. এম. কমিউনাল মনে করি না কিন্তু কোনও কোনও রাজ্যের সি. পি. এম. চূড়ান্ত কমিউনাল। পশ্চিমবঙ্গ সম্পর্কে তার প্রকাশিত আর্টিকেলে যা বেরিয়েছে তা হচ্ছে যে, পশ্চিমবঙ্গের সি. পি. এম. সেকুলার নয়। আজকে ছোট একটা উদাহরণ দিলেই তার প্রমাণ হবে। এই মাইনোরটি দপ্তরের বাজেট পেশের ক্ষেত্রেই তা বোঝা যায়। আপনার শিক্ষা বিভাগ মুর্শিদাবাদে ৬৫ পারসেন্ট মাইনোরিটি লোকের জন্য সেখানে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে ১,৪০০ টিচার....

(এই সময়ে মাইক অফ হয়ে যায় এবং মাননীয় দিলীপ দাসের নাম ডাকা হয়)

[4-10 — 4-20 p.m.]

**শ্রী দিলীপকুমার দাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী যে ২০০০-২০০১ সালের বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করছি। এবং বিরোধী দলের সদস্যরা যে কাটমোশন এনেছে তার পক্ষে আমি আমার বক্তব্য রাখছি। এখানে দেখা যাচ্ছে যে, অর্থমন্ত্রী বাজেটের প্রথম এবং দ্বিতীয় পাতায় বলেছেন যে, কেন্দ্রীয় সরকার ১,৪০০ কোটি টাকা আমানত শুল্ক কমিয়েছেন এবং দেশের উৎপাদিত পণ্যের উপরে শুল্ক কর চাপিয়েছেন। আপনি যে বাজেট পেশ করেছেন তাতে ৫ কোটি টাকার ঘাটতি দেখিয়েছেন। আপনি লন্ডন প্রুফ লিকার, যেটা আমাদের দেশে তৈরি হয়, সেই মদের উপরে ট্যাক্স বসিয়েছেন অ্যাভারেজ ২০ পারসেন্ট। উত্তরবঙ্গে এই ট্যাক্স বেশি পড়ছে। উত্তরবঙ্গে যত মদ তৈরি হয় তা চোরা পথে চলে যায়, সেই মদগুলো হচ্ছে ফরেন লিকার। সেখানে আপনার দলের লোকেরা ধাবাতে বসে সেই মদ কম দামে খাচ্ছে। আপনি তো মদের উপরে ঢালাউ লাইসেন্স দিয়ে দিয়েছেন এর ফলে হাজার হাজার দোকানে ঢালাউ ভাবে আপনার দলের লোকেরা মদ বিক্রি করছে। দোকানে বসে আপনার দলের লোকের মদ খেতে অসুবিধা বলে ধাবায় বসে তারা খায়। ফলে ৫০০ কোটি টাকা, হাজার কোটি টাকা করে লস হচ্ছে।

মাননীয় মন্ত্রীকে আমি বলছি—আমার সময় অল্প, তা না হলে অনেক তথ্য আমার কাছে ছিল, সময় পেলে আমি আরও বলতাম—আপনি বাজেটে বলেছেন, গত আর্থিক বছরের বাজেটে বাংলাতে শিল্প ক্ষেত্রে ১,১১৭ কোটি টাকার প্রকল্প ঘোষণা করেছিলেন; উত্তরবাংলার জন্য কত করেছিলেন, উত্তরবাংলার জন্য করেছেন মাত্র ১৪ কোটি টাকা। আজকে বিচ্ছিন্নতাবাদের আন্দোলনের উৎস আপনারা। আজকে এই যে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন হচ্ছে, ডুয়ার্সে উত্তরবঙ্গে হচ্ছে, ডুয়ার্সে ১৪ লক্ষ হিন্দি ভাষী লোক আছে, এখানে ২৬টি মাধ্যমিক স্কুল, ২টি হায়ার সেকেন্ডারি স্কুল, একটিও কলেজ নেই, এই হচ্ছে উত্তরবঙ্গের অবস্থা। তিস্তা প্রোজেক্ট-এর কথা বলছি, আপনি গত বছরে বাজেটে এর জন্য রেখেছিলেন ৩৩৫ কোটি টাকা, এবারে কত আনলেন, ৪৯৪ কোটি টাকা। তাহলে বাড়ালেন কত ১৪৯ কোটি টাকা। এই টাকা দিয়ে আপনি কি করবেন, নদী ভাঙন, সেচ প্রকল্প, বৃহৎ সেচ, বন্যা উন্নয়ন বলুন, কোনও কিছুই ভাল মতো হবে না। তিস্তার জন্য সাত শত কোটি টাকা খরচ করেছেন। আপনি দেখেছেন কি, সেখানে কোনও মনিটরিং হয়নি। সাত শত কোটি টাকা জলে চলে গেল, এতে কোনও কাজ এর রূপায়ণ কিছু হয়নি। কোনও জায়গায় জল যাচ্ছে না। আমাদের উত্তরবঙ্গের জন্য এন. বি. এস. টি. সি. করেছেন ৯০ সালে সেখানে গাড়ি চলত ১,১৪৫, আজকে ২০০০ সালে

গাড়ি চলে ৪২২। কোথায় নিয়ে গিয়েছেন। সি. এস. টি. সি.-৯০ সালে গাড়ি চলত ৪৫২, আজকে সেখানে ১,১২২, কোথায় উত্তরবঙ্গকে নিয়ে গিয়েছেন? এই জিনিসগুলি যদি না দেখেন, উত্তরবাংলার শূণ্য বাজেটে যদি কোনও প্রকল্প না থাকে তাহলে আমরা কোথায় যাব। দেড় কোটি মানুষ এখানে বাস করে। আপনি বলছেন শিল্পের কথা, উত্তরবঙ্গে খোঁজ নিয়ে দেখেছেন বেকার ছেলেরা তাদের চাকরির জন্য মুখের আহারের জন্য ২০ লক্ষ ছেলে হয় হরিয়ানা, গুজরাট, বোম্বে, মহারাষ্ট্রে বিভিন্ন জায়গায় চলে যাচ্ছে, স্ত্রী-পুত্রকে ছেড়ে, সব ছেড়ে তারা চলে যাচ্ছে। এতেও আপনার শুভবুদ্ধির উদয় হচ্ছে না। গোটা উত্তরবাংলার দিকে তাকিয়ে দেখুন কি অবস্থা সেখানে। আজকে একটু আনন্দ লাগছে, মাননীয় সদস্য কমলদা এখানে বসে আছেন, খুব শ্রদ্ধেয় ব্যক্তি। বনসৃজন উঠে গিয়েছে কমলদা এই কথা বলতে পারলেন না, কমলদা এক সময় বাংলার নয় উত্তরবাংলার বাঘ ছিলেন, আমরা কমলদাকে উত্তর বাংলার বাঘ বলতাম। কমলদা আপনার বয়স হয়েছে, বাঘ বৃদ্ধ হলে তার আশেপাশে যারা থাকে তারা শিকার ধরে এনে দেয়, আপনার তো এখন বয়স হয়েছে, আপনি তো শিকার করতে পারবেন না, আপনাকে আমরা শিকার করে এনে দেব। কমলদা আপনি এখানে আসুন, এখানে এসে বলুন, বনসৃজন কারা নষ্ট করেছে। বনমন্ত্রী যোগেশ বর্মন নষ্ট করেছে। আমি বলছি, উত্তরবাংলার য: জঙ্গল সমস্তটা সাফ করে ক্যাডাররা খেয়ে পকেটে ঢুকিয়েছে।

উত্তরবাংলায় প্রতিবাদ এমন বন্যা হয় যে, মানুষ গৃহহীন হয়ে পড়ে, ফসল নষ্ট হয়। কিন্তু সেখানে আপনি কি দিচ্ছেন? ইন্দিরা আবাস যোজনা করা হয়েছে, কিন্তু তার টাকা প্রকৃত গৃহহীনরা পাইনি, টাকা পেয়েছে কমরেডরা। যারা বিভিন্ন ভাবে ক্ষতিগ্রস্থ তাদের এস. বি. গ্র্যান্টে টাকা দেওয়া হল, যাদের ফুল ড্যামেজ হয়েছে তাদের দু' হাজার টাকা, আর যাদের হাফ ড্যামেজ হয়েছে তাদের এক হাজার টাকা দেওয়া হবে। কিন্তু ঐ টাকা প্রকৃত গৃহহীনরা পেল না, পেল পঞ্চায়েতের সদস্যরা। আর পঞ্চায়েতে আপনাদের দলের লোক বেশি, তারা টাকা পেয়ে কেউ বেনারসী কিনল, আবার কেউ মেয়ের বিয়ে দিল। আগামী ৩০ তারিখে উত্তরবঙ্গের স্ব-শাসিত উন্নয়ন পর্যদ নিয়ে এখানে আলোচনা হবে, সেদিন আবার আপনাকে বলব। কিন্তু আপনাকে আমি অনুরোধ করছি আপনি বাজেটে একটু উত্তরবাংলার কথা বলুন, উত্তরবাংলার দিকে একটু ধ্যান দিন। উত্তরবাংলায় যদি আপনি শিল্প ভরে দিতে পারেন তাহলে আমরা খুশি হব। আপনি পুরুলিয়ায় কারিগরি বিশ্ববিদ্যালয় করতে যাচ্ছেন, কিন্তু উত্তরবাংলায় কোনও কারিগরি বিশ্ববিদ্যালয় হবে না কেন? আপনি উত্তরবাংলায় যদি নতুন নতুন শিল্প গড়ে তুলতে পারেন, তাহলে আমি কথা দিচ্ছি আপনার বাজেট সমর্থন করব। এই কথা বলে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী পঙ্কজকুমার ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী অসীমবাবু ২০০০-২০০১ সালের যে বাজেট বরাদ্দ উপস্থাপন করেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করে সংক্ষেপে কয়েকটি কথা এখানে বলতে চাই। আমি মনে করি এই বাজেট একটা যুগান্তকারি বাজেট ; এই বাজেট একটা ঐতিহাসিক বাজেট ; এই বাজেট ইদানিং কালের একটা সর্বশ্রেষ্ঠ বাজেট। কারণ পনেরোটি জেলায় এই ধরনের বন্যা মোকাবিলা করে, চতুর্থ বেতন কমিশনের সুপারিশ মতো শতকরা চল্লিশ ভাগ অর্থ কর্মচারিদের বেতন বৃদ্ধির দায়ভার গ্রহণ করে, এই রকম একটা বাজেট নিশ্চিতভাবে গ্রহণযোগ্য। এই বাজেটের মধ্যে দিয়ে গ্রামের মানুষের, রাজ্যের মানুষের একটা আত্মবিশ্বাস ফিরে এসেছে। কারণ কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করেছেন তার মধ্যে দিয়ে যে হতাশা বেরিয়ে এসেছে, তার মাধ্যমে সাধারণ মানুষের উপরে আক্রমণ নেমে এসেছে। এই বাজেট তার চ্যালেঞ্জ হিসাবে মানুষের ভেতরে সেই আত্মবিশ্বাস জাগাতে সাহায্য করেছে। কারণ রাষ্ট্রীয় বাজেটের প্রতিফলন রাজ্য বাজেটের উপরে হতে বাধ্য। বিশ্ব ব্যাঙ্ক বা আন্তর্জাতিক ঋণ ভান্ডারের শর্ত মেনে তাদের কাছে মাথা নত করে এই কেন্দ্রীয় বাজেট রচিত হয়েছে এবং মানুষের উপরে সেই আক্রমণ নামিয়ে আনা হয়েছে।

আমি সংক্ষেপে দু-একটি কথা বলতে চাই। আপনারা লক্ষ করে দেখেছেন যে, আমদানি শুল্কে ১,৪০০ কোটি টাকা রুজু করা হয়েছে। দেশের অভ্যন্তরে উৎপাদিত দ্রব্যের উপর নজিরবিহীন ভাবে ৩,২০০ কোটি টাকা শুল্ক ধার্য করা হয়েছে। এর পরিণতিতে এটা হয়েছে যে, বাইরের শিল্প এখানে নির্বিচারে আসবে। এর ফলে দেশের শিল্প মার খাবে। এই উদার অর্থনীতির প্রভাব গ্রামাঞ্চলে সুস্পষ্টভাবে লক্ষ্য করা যাচ্ছে। ডিজেলের দাম শতকরা ৩৫ ভাগ বেড়েছে। সারের দাম ৩৫ থেকে ২০ শতাংশ বেড়েছে এবং আমরা গ্রামে কাজ করতে গিয়ে দেখেছি যে, ধানের বস্তা ৩৮০ টাকা ছিল, সেটা নেমে দাঁড়িয়েছে ৩০০ টাকা এবং সর্ষের ঘানিতে যেখানে সর্ষের তেল উৎপন্ন হয়, সেগুলি বন্ধ হয়ে যাচ্ছে। তার একটাই কারণ থাইল্যান্ড থেকে চাল আসছে, পাকিস্তান থেকে চাল আসছে। মালয়েশিয়া থেকে পামতেল আসছে। এর ফলে কৃষি অর্থনীতিতে একটা মারাত্মক অবস্থা লক্ষ্য করা যাচ্ছে। এই নীতির ফলে আই. এম. এফ.-এর শর্তাবলীর প্রথম কথাই হচ্ছে রাষ্ট্রায়ত্ত শিল্পগুলিকে বেসরকারিকরণ করতে হবে। ভরতুকি প্রত্যাহার করে নিতে হবে এবং তার অনিবার্য পরিণতি হচ্ছে একটার পর একটা রাষ্ট্রায়ত্ত শিল্প বন্ধ হয়ে যাবে। এই নীতির সেই বিষময় ফল আমরা লক্ষ করছি। আজকে গ্রামের মানুষ জি. আর. চায় না। খাদ্য চায় না। গ্রামের মানুষ আজকে বিদ্যুৎ চাইছে, রাস্তা চাইছে। আজকে মানুষ এর চাহিদা বেড়েছে। আমরা তা আমাদের সীমাবদ্ধ ক্ষমতার

মধ্যে থেকেই দেওয়ার চেষ্টা করছি। আমরা সব করতে পারব এটা বলিনি। যেমন—বন্যায় একটা ভয়ঙ্কর অবস্থা। এই বন্যা নিয়ন্ত্রণের দায়িত্ব কার। নদী সংস্কারের দায়িত্ব কার। আজকে যদি যমুনা নদী সংস্কার করতে হয়, তাহলে ২ হাজার কোটি টাকা লাগবে। আজকে গঙ্গার ভাঙ্গন রোধের দায়িত্ব কার। গতবার কেন্দ্রীয় সরকার ৩০ কোটি টাকা দিয়েছে। রাজ্য সরকার খরচ করেছে ৬০ কোটি টাকা। অর্থাৎ যে দায়িত্ব সেটা তারা অস্বীকার করেছেন। সেই দায়িত্ব তারা পালন করছে না। তার জন্য আমাদের ভুগতে হচ্ছে। আজকে আমাদের স্বনির্ভরতা অর্জন করতে হবে। এই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে. মাথা উঁচু করে সম্পদ সংগ্রহ করে, নিজস্ব দক্ষতা দেখিয়ে আমরা দাঁড়াতে চাই। কর্মসংস্থানের ব্যাপারে বহু পর্যায়ে কর ছাড় দেওয়া হয়েছে। যারা ১০ লক্ষ টাকা পর্যন্ত ঋণ দেবেন, তাদের সাবসিডির পরিমাণ বাড়িয়ে দেওয়া হয়েছে। অর্থাৎ নতুন করে কুটিরশিল্প আরও বেশি করে হোক কিন্তু কি করে হবে আপনারা যে নীতি নিয়েছেন, আলতা আমদানি করবেন, সিঁদুর আমদানি করবেন বিদেশ থেকে। প্রতিটি জিনিস আমদানি করবেন বিদেশ থেকে। সে প্রতিযোগিতায় কি করে দাঁড়িয়ে থাকা যাবে? আপনারা কি জেগে ঘুমাচ্ছেন নাকি? পশ্চিমবাংলার মানুষ কি এতই অসচেতন নাকি? সে বিশ্বাস আমাদের আছে, সে বিশ্বাস আমরা রাখি। সব কাজ আমরা করতে পেরেছি এমন কথা আমরা বলছি না, সব কাজ করে দেব এমন দাবিও আমরা করতে পারি না কিন্তু মানুষ বিশ্বাস করে মানুষ মনে করে আমাদের কথার সাথে কাজের মিল আছে। একটা পর একটা বছর নয় ২৩ বছর ধরে মানুষের সেই আশীর্বাদ নিয়ে আমরা আছি। একটার পর একটা উপ-নির্বাচনের দিকে লক্ষ্য করে দেখেছেন মানুষ কি বলতে চাইছে। আর আপনারা মৌলবাদিদের সাহায্য নিচ্ছেন, মানুষের মধ্যে বিভাজন করার চেষ্টা করছেন। এটা নিশ্চয়ই মানুষ বুঝতে শিখছে। আজকে শিক্ষা বলুন, নারী শিক্ষা বলুন, মৎস্য উৎপাদন বলুন সমস্ত ক্ষেত্রে সেই সাফল্য আমরা অর্জন করছি। সেই কারণে আজকে আপনারা পায়ের তলায় মাটি খুঁজে পাচ্ছেন না, সন্ত্রাসের রাস্তা ধরছেন। গতকাল গোপালনগর দু নম্বর ব্লকে মহিলা চন্দনা ঘোষ, তাকে পঞ্চায়েত সভা চলাকালীন বিবস্ত্র করে চুল ধরে মারা হয়েছে। এই হচ্ছে আপনাদের ইতিহাস। সেই কারণে আজকে ভাবছেন যে এই করে বৈতরণী পার হবেন, পারবেন না। এত সহজে বৈতরণী পার হতে পারবেন না। একটু অসুবিধা আছে। মানুষ আজকে আপনাদের গ্রহণ করতে পারছে না। এই কারণে আমরা বিশ্বাস রাখি যে মানুষের সমর্থনে আমরা আবার ফিরে আসব। মানুষ আবার আমাদের সমর্থন করবেন এই আশা রেখে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী আমাকে বলেছিলেন যে, হাউসে যদি সাবিত্রী বলে আমি মালদার কথা অনেক শুনতে চাই। দুঃখের বিষয়

মাননীয় অর্থমন্ত্রী হাউসে নেই। এখানে যে বাজেট মাননীয় অর্থমন্ত্রী পেশ করেছেন আমি তার বিরোধিতা করে এখানে বলতে চাই যে, অর্থমন্ত্রী এই বাজেটকে মূলত কর্মসংস্থানের বাজেট বলে দাবি করেছেন। কিন্তু এই বাস্তব চিত্রটা কি সে সম্পর্কে আমি এই হাউসে মাননীয় অর্থমন্ত্রীর কাছে বলতে চাই। পশ্চিমবাংলার ৬০ লক্ষ বেকার যুবক যুবতীদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখানো আছে। আপনি বলছেন হলদিয়াতে ৫৫ হাজার বেকার যুবককে চাকরি দেওয়া হবে। আপনারা বলছেন নিংসুবিসিতে চাকরি হবে। এর থেকে ধাপ্পা আর কি হতে পারে? এর থেকে বড় ধাপ্পা আর কিছু হতে পারে না। হলদিয়া পেট্রোকেমিক্যাল এর আগে যে সমস্ত মানুষ তাদের জমি দিয়েছেন তাদেরকে এখনও পর্যন্ত চাকরি দিতে পারেননি। এখন বলছেন যে ৫৫ হাজার ছেলেকে চাকরি দেবেন। তেরোশো বেকারের চাকরি দিতে পারেন কিন্তু ৫৫ হাজারের চাকরি দেওয়ার কথা ধাপ্পা ছাড়া আর কিছু হতে পারে না। আমি মনে করি পশ্চিমবাংলার মানুষকে আপনি ধাপ্পা দিয়েছেন। আগামী পাঁচ বছরের কথা বলেছেন, আরও পাঁচ বছর আপনি থাকবেন কি?

[4-30 — 4-40 p.m.]

এর পরও আপনারা চাকরি দেবেন? এর থেকে বড় ধাপ্পা আর কি হতে পারে। বাংলার মানুষকে অসত্য কথা বলে মানুষকে খুশি করার জন্য নির্বাচনী বাজেট তৈরি করেছেন বলে আমি মনে করি। আসলে কর্মসংস্থানের চিত্রটা কি? কর্মসংস্থানের চিত্রটা হচ্ছে ভয়ঙ্কর। ১৯৯৭ সালে ৫৭ লক্ষ রেজিস্টার্ড বেকারের মধ্যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে শূণ্য পদ ডিক্লেয়ার হয়েছিল ২৯,৯০০টি, চাকরি হয়েছিল ৭,৩০০টি, আর চাকরি হয়নি ২,৭০০ জনের। এর পরও আপনি কর্মংস্থানের বাজেট বলছেন, পশ্চিমবঙ্গে কর্মসংস্থানের চিত্রটা হচ্ছে এই। পশ্চিমবঙ্গে পাবলিক সেকটেরে ১৯৮৫ সালে কর্মরত মানুযের সংখ্যা ১৭,২১,০০০, ১৯৯৯ সালে সেটা কমে হল ১৬,৬২,০০০। ১৯৮৫ সালে প্রাইভেট সেক্টরে কর্মরত মানুযের সংখ্যা ৯,৩৮,০০০ জন, তা কমে ১৯৯৯ সালে হল ৮,১০,০০০ জন। এটা কর্মসংস্থানের অগ্রগতির লক্ষণ। আপনি পরিকল্পনা খাতে বাজেট বরাদ্দ বাড়ানোর কথা ঘোযণা করেছেন বাংলার মানুযের কাছে হাততালি কুড়োচ্ছেন। কিন্তু এটাতে আপনি কতটা হক্‌দার আছেন সেটা নিয়ে সন্দেহ আছে। আজকে অ্যাট এ গ্ল্যান্স যদি বাজেট পর্যালোচনা করে দেখা যায় তাহলে দেখবেন ১৯৯৯-২০০০ সালে চলতি আর্থিক বছরের পরিকল্পনা খাতে প্ল্যান বাজেটে খরচ করতে পারেননি তার সংখ্যা ১ হাজার ৬৬৪ কোটি টাকা। এই টাকাটা চেপে রেখেছেন পরিকল্পনা খাতে আগামী বছরের বাজেটে বাড়াবেন বলে, মানুষকে ধাপ্পা দিয়েছেন। এর চেয়ে মিথ্যা আর কিছু হতে পারে। ১৯৯৯-২০০০ সালে এই আর্থিক বছরে আপনি যে সমস্ত খাতে

টাকা খরচ করতে পারেননি সেগুলি বলছি, আপনি স্বাস্থ্য খাতে ২৪ কোটি ৭৭ লক্ষ টাকা খরচ করতে পারেননি। শিক্ষা খাতে ৪৩ কোটি ১৪ লক্ষ টাকা, পানীয় জলে ৪৯ কোটি ১৩ লক্ষ টাকা, বিদ্যুতে ৬৯১ কোটি ৫৬ লক্ষ টাকা খরচ করতে পারেননি। মাননীয় মন্ত্রী বাংলার গ্রামে আজ বোধ হয় আর অন্ধকার নেই, সব জায়গায় ইলেক্ট্রিফিকেশন হয়ে গেছে। এটা আপনার খরচ না হওয়া দেখে মনে হয়। গ্রামোন্নয়নের ক্ষেত্রে ১৫৯ কোটি ২৬ লক্ষ টাকা খরচ করতে পারেননি। আপনি সেচ এবং বন্যায় খরচ করতে পারেননি। নর্থ-বেঙ্গলে, মালদায় যেন বন্যা হয় না? আপনি ১৯৯৯-২০০০ এই আর্থিক বছরে ৭ কোটি ৫৮ লক্ষ টাকা খরচ করতে পারেননি। আমি জানতে চাই আপনি এই কথা হাউসে বলুন যে কেন আপনি এই টাকা খরচ করতে পারেননি। এটা সাধারণ মানুষের টাকা, আপনি এটা পানীয় জলের জন্য, স্বাস্থ্যের জন্য, বিদ্যুতের জন্য খরচ করতে পারেননি কেন? এই বাজেট একটা ভাঁওতা, এর বিরোধিতা নিশ্চয়ই করতে হবে। পরিকল্পনা খাতে বরাদ্দকৃত অর্থ খরচ না হওয়ার ফলে প্রত্যেকটি দপ্তর পিছিয়ে পড়েছে ফলে উন্নয়ন স্তব্ধ হয়ে গেছে। আমি বুঝতে পারছি না কেন আপনি কাজ করতে পারছেন না। পশ্চিমবঙ্গ আজকে ভারতবর্ষের মধ্যে সব দিক থেকে পিছিয়ে আছে। আপনি চানক্য অর্থমন্ত্রী সেজে বসে আছেন, কেন আপনি পশ্চিমবঙ্গকে পিছিয়ে রেখেছেন, আজকে হাউসে সেটা বলতে হবে। এই অবস্থায় আজকে গ্রাম উন্নয়নের জে. আর. ওয়াই., এফ. এ. এস., জে. এস. এস. ওয়াই., আই. আর. ডি. পি. প্রভৃতি খাতের কোটি কোটি টাকা বিভিন্ন দপ্তর খরচ করতে পারছে না। কেন? আজকে দপ্তর, পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, অফিস, সরকার, সব তো আপনাদের কিন্তু কাজ করতে পারছেন না। দলের নামে আজকে জেলা পরিকল্পনা কমিটি করে দলের চাঁদা তোলার প্রবণতা এই বাজেটে হয়েছে তা বুঝতে কোনও অসুবিধা হয় না। তাই এই বাজেটের বিরোধিতা আমাদের করতেই হয়। আপনারা বিকেন্দ্রীকরণ এবং পরিকল্পনার রূপায়ণের কথা বলেও টাকা খরচ করতে পারছেন না। ৩৮,৬০০ গ্রামের মধ্যে আজকে ২৯ হাজার গ্রামে মাত্র বিদ্যুৎ দিতে পেরেছেন, ৪৭ শতাংশ। বাকি ৯ হাজার গ্রামে বিদ্যুৎ নেই। আপনারা এক্ষেত্রে ৬৫১ কোটির কিছু বেশি টাকা খরচ করতে পারেননি। সমস্ত ব্যাপারে পেছিয়ে পড়েছেন। মাননীয় অর্থমন্ত্রী কোনও পরিসংখ্যানের উপর দাঁড়িয়ে বলতে চেয়েছেন এটা কর্মসংস্থানের বাজেট? এটা মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি। এই বাজেট শুধু জনবিরোধী বাজেট নয়, বেকার বিরোধী, উন্নয়ন বিরোধী বাজেটও। তাই আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অসীমবাবুর পেশ করা ২০০০-০১ সালের বাজেট দেখে মনে হচ্ছে আমাদের এই বিধানসভা কবে যে লোকসভায় পর্যবসিত হয়েছে তা আমি অন্তত টের পাইনি। আমাদের রাজ্যের অর্থমন্ত্রী অসীমবাবু,

তিনি যে কবে কেন্দ্রের বিরোধী দলের নেতা হলেন বুঝতে পারলাম না। আমি তো বুঝতে পারলাম না এই বাজেট তার দলের ক্রোড়পত্র কিনা। সংবিধানে রাজ্যের এবং কেন্দ্রের ক্ষমতার মধ্যে যে বিভাজন আছে তাও কি তিনি ভুলে গেছেন? তা হলে আমি বলব, আপনি কেন্দ্রের ব্যাপারে নাক গলানো বন্ধ করুন এবং ক্ষমতা থাকলে কেন্দ্রে ক্ষমতায় এসে, কেন্দ্রের অর্থমন্ত্রী হন। কেন্দ্রীয় বাজেটের উদারনীতির শুঁড়ের উপর মাননীয় অসীমবাবু খড়গহস্ত হয়েছেন। কিন্তু ভুলে গেছেন নেহেরুর জমানায় রাষ্ট্রায়ত্ত শিল্পের ফলে আজকে এই বিশাল ঘাটতি বাজেট হচ্ছে এবং বিদেশের দরজায় দরজায় ঘুরে অপমানজনক শর্তে ঋণ নিতে হচ্ছে। আজকে কালো টাকা দেশে সমান্তরাল অর্থনীতি সৃষ্টি করেছে। এটা ভুলে গেলে চলবে না। আজকে অসীমবাবুর পেয়ারের সোভিয়েট ইউনিয়ন ফেল মেরেছে। এ কথা স্মরণ করিয়ে দিচ্ছি যে, চিন সময় থাকতে থাকতে সাবধান হয়েছে, রাষ্ট্রায়ত্ত শিল্প গুটিয়ে নিয়েছে। কিন্তু আমাদের দিশি কমিউনিস্টদের এখনও ঐ মোহ কাটল না। এখানে মাননীয় ক্রীড়া মন্ত্রী সুভাষ চক্রবর্তী নেই। তাই স্যার আপনার মাধ্যমে তাকে বলব, উনি অনেক কৃতিত্ব দেখিয়েছেন ঐ সোদপুর থেকে মৃতদেহ বার করে এনে। আরেকবার ফিল্ডে নামবেন নাকি? উনি কি দিশি কমরেডদের কাছ থেকে তথ্য কতিত সমাজতন্ত্রের মৃতদেহ বার করে আনতে পারবেন ওনার অভিজ্ঞতা দিয়ে? আর একবার নিশ্চয় ওনার শ্রেষ্টত্ব প্রমাণ করতে পারবেন। আজেক তথাকথিত সমাজতন্ত্র ও কমান্ড ইকোনোমিতে যে পচন ধরেছে তা একদিনে শুকবে না। এটা শুকতে সময় নেবে এবং এ জন্য অনেক খড়-কুটো পোড়াতে হবে। আজকে এই বাজেটে ক্যাপিটাল এক্সপেন্ডিচারের অর্থাৎ উন্নয়ন খাতে মাত্র ১,৪০০ কোটি টাকা কিন্তু সেখানে রাজস্ব খাতে ব্যয় ২০ হাজার কোটি টাকা। রাজ্যের উন্নয়ন নয় এটা পাইয়ে দেওয়ার রাজনীতি এবং এই বাজেটের মধ্যে দিয়ে আপনারা আগামী নির্বাচনের কথাই ভাবছেন। তাই এই বাজেট একটা ধাপ্পা এবং সস্তা বাজেট।

এই বাজেট কারচুপি করা হয়েছে পরিষ্কার। বলছেন, ৫ কোটি টাকা তার ঘাটতি। কিন্তু আসল ঘাটতি কত? ৭,৬১৫ কোটি টাকা। আজকে ভুলে গেলে চলবে না—৫১ পাতা খুলে দেখুন—স্বল্প সঞ্চয় থেকে থাবা মেরে নিয়েছে। সেই থাবা মেরে নিয়ে আজকে ঘাটতি পূরণ করছে, দেশের উন্নয়নকে স্তব্ধ করে দিচ্ছে।

[4-40 — 4-50 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ১১ পাতায় শিল্পের কথা বলা হয়েছে। আমাদের যে ভৌগোলিক অবস্থান এবং শিল্পের যে পরিস্থিতি তাতে নাকি পশ্চিমবঙ্গে শিল্প গড় গড় করে এগিয়ে যাবে। তা যদি হয় তাহলে আজকে ৫৬ হাজার শিল্প কারখানা রুগ্ন কেন তার জবাব এরা দিতে পারবেন না। আমি দিচ্ছি। তার কারণ, যতই অনাবাসী ধরে

আনুক, যতই শিল্পপতি নিয়ে আসুক, যখনই শুরু হয় এদের ক্যাডার-রা ট্রেড-ইউনিয়নের নামে, যারা ট্রেড করে তারা বলে, প্রথমেই তারা আওয়াজ তোলে ভেঙ্গে দাও, গুঁড়িয়ে দাও, ভেঙ্গে দাও, গুঁড়িয়ে দাও। তারপরে বলে, দিতে হবে, দিতে হবে। স্বাভাবিক কারণেই শিল্পপতিরা দেবেই বা কি? আর, নেবেই বা কি? তাই তারা পাততাড়ি গুটিয়ে চলে যাচ্ছে মহারাষ্ট্রে, পাঞ্জাবে, পশ্চিমবঙ্গমুখী হচ্ছে না। আজকে একই সাথে এরা বলছেন কর্মসংস্থানের কথা। কোনও কর্মসংস্থান? আজকে কর্মসংস্থানে নাকি বিরাট জায়গা এসেছে। সারা ভারতবর্ষের জনসংখ্যা ১০০ কোটি, এটা ভুলে গেলে চলবে না। এই ১০০ কোটিতে টোটাল বেকার কত? ৩ কোটি ৬১ লক্ষ। অর্থাৎ, ৩.৬১। কিন্তু পশ্চিমবঙ্গে ৭ কোটি মানুষের মধ্যে বেকার কত? প্রায় ৭ লক্ষ। অর্থাৎ, ১৮ শতাংশ। টোটাল দেশের যে পরিস্থিতি তাতে ২ শতাংশ গ্র্যান্ট, ৭ শতাংশ তার পপুলেশন আর ১৮ শতাংশ বেকার। বেকারিতে ভারতে চ্যাম্পিয়ন হয়ে গেছে, এটা ভুলে গেলে চলবে না। আর সেই বেকারদের কর্মসংস্থান কে দেবে? মাননীয় আবগারি মন্ত্রী বলেছিলেন, কোনও অসুবিধা নেই তোমাদেরকে দিশি মদের লাইসেন্স দিচ্ছি। দিশি মদের লাইসেন্স আজকে জেলায় জেলায় দেওয়ার পরে তাদের চোখকে গুলাবি করে দিচ্ছে। বলছে, ঢুক ঢুক পিও আর যুগ যুগ জীও। আর মন্ত্রী বলছেন, অস্ত্র তুলে দিচ্ছি আগামী নির্বাচনে আমার বুথ দখল কর, আমাকে জিতিয়ে দাও। আজকে এই হচ্ছে এদের অবস্থা।

সেই জায়গার উপর দাঁড়িয়ে এরা শিক্ষার কথা বলছেন। কোন শিক্ষা? কোথায় শিক্ষা? আমরা শিক্ষায় ছিলাম দ্বিতীয় স্থানে। আজকে ১৭-তম স্থানে চলে গেছি। আন্দামান-নিকোবর, কালাপানি তাও সপ্তম স্থানে। আজকে সেই জায়গায় দাঁড়িয়ে শিক্ষায় ৫১ হাজার প্রাইমারি স্কুল। এই ৫১ হাজার প্রাইমারি স্কুলের মধ্যে ৯ হাজার প্রাইমারি স্কুলে মাত্র একজন করে শিক্ষক রয়েছেন। বহু স্কুলে কোনও রকম ছাদ নেই। শিক্ষার কোনও পরিকাঠামো আছে? সেই শিক্ষার উপর এরা আবার নতুন করে ৫ হাজার প্রাথমিক শিক্ষক পঞ্চায়েত সমিতির মাধ্যমে আনতে চাইছেন। অর্থাৎ, ৫ হাজার গুণ ৪। মানে ২০ হাজার ক্যাডার পুষবে। ২০ হাজার ক্যাডার পুষবে আগামী নির্বাচনের দিকে তাকিয়ে। আজকে আমি তাই বলছি, এই ভাবে এই দেশ চলতে পারে না। আমি আগেই বলেছি, এই বাজেট হচ্ছে গিমিক বাজেট। স্বাভাবিক কারণেই মাননীয় অসীমবাবুর সদিচ্ছা আছে। যদি সদিচ্ছা থাকে তাহলে দু-পয়সা বাড়িয়ে কমিয়ে হবে না আগে আপনাদের আলিমুদ্দিন স্ট্রিটকে বদল করুন, আপনাদের নীতি বদল করুন এবং প্রয়োজনে আপনাদের নেতা বদল করুন।....

(এই সময় মাইক অফ হয়ে যায়।)

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের অর্থমন্ত্রী

গত ২২ তারিখ যে বাজেট বিধানসভায় পেশ করেছেন সেই বাজেটকে আমি সমর্থন করতে পারছি না। আমাদের দলের কাট মোশনকে সমর্থন করছি। আমি মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতাটি মন দিয়ে পড়ে দেখেছি। যখন আমি ওটা পড়ছিলাম তখন মনে হচ্ছিল আমাদের রাজ্যে কোনও সমস্যা নেই, সব সমস্যার সমাধান হয়ে গেছে। পশ্চিমবাংলার উন্নয়নকে মানুষের একেবারে দোরগোড়ায় পৌঁছে দিয়েছেন। কিন্তু বাস্তবে কি দেখা যাচ্ছে? একটু গভীরভাবে চিন্তা করলেই দেখা যাবে যে, এই বাজেট সম্পূর্ণ অন্তঃসার শূণ্য, একেবারে ফাঁকা। কাজের সঙ্গে এবং সময়ের সঙ্গে এর কোনও সঙ্গতি নেই। প্রতি বছর টাকা বাড়িয়ে যে টাকা এখান থেকে বরাদ্দ করা হয় সেই টাকা উনি খরচ করতে পারেন, কি পারেন না তা আমি জানি না। সেই টাকার সারা বছর কতটা খরচ করতে পারেন, কতটা পারেন না, সে সব কিছু এখানে প্রতি বছর প্রকাশ না করে উনি সব কিছুর মধ্যে একটা ফাঁক রেখে পূর্বের বছরের তুলনায় কিছু পারসেন্ট বরাদ্দ বৃদ্ধি করে একটা চমকের জায়গায় পৌঁছবার চেষ্টা করেন। ১১% বাড়িয়ে এবারেও সেটাই করেছেন। অথচ আমি মনে করি পশ্চিমবাংলা একটা কৃষি প্রধান রাজ্য, কিন্তু কৃষির উন্নয়নের জন্য বাজেটের মধ্যে কোনও পরিকল্পনা নেই। ফলে রাজ্যের কৃষির কিভাবে উন্নতি হবে, অগ্রগতি হবে তা আমরা জানতে পারছি না। বিশেষ করে আমি মুর্শিদাবাদ জেলার মানুষ হিসাবে বলব—আমাদের মুর্শিদাবাদ জেলা একটা কৃষি প্রধান জেলা, অথচ সেখানে সেচের জন্য কোনও পরিকল্পনা নেই। আগামী দিনে কিভাবে আরও বেশি এলাকাকে সেঁচ সেবিত করা হবে, সে বিষয়ে এই বাজেটে কোনও উল্লেখ নেই এবং সে জন্য কোনও বরাদ্দ পর্যন্ত ধার্য করা হয়নি। আমাদের জেলায় কোনও শিল্প, কলকারখানা নেই। কৃষি-শ্রমিক মেহনতি মানুষেরই সংখ্যা অধিক। অথচ আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি অর্থমন্ত্রীর কৃপণ হাতকে এক্ষেত্রে আরও কৃপণ করেছে। তাদের জন্য কোনও টাকার অঙ্ক নেই। অথচ আমরা দেখছি রাজ্যে কৃষির উন্নতি সবচেয়ে বেশি চাল উৎপাদন হয়েছে এ রাজ্যে। উৎপাদন যেটা বেশি হয়েছে সেটা সম্পূর্ণভাবে চাষীদের ব্যক্তিগত প্রচেষ্টার ফলেই হয়েছে বলে আমি মনে করি। কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত নীতি, জনবিরোধী নীতির ফলে পেট্রোল, ডিজেলের দাম যেভাবে বেড়েছে তাতে চাষীরা মাথায় হাত দিয়ে বসে পড়েছে। শুধু বিতর্কের জন্যই বিতর্ক করতে চাই না। এই অবস্থা থেকে রাজ্যের চাষীদের বাঁচাবার জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করছি। চাষীরা যাতে সেচের জল পায়, আগামী দিনে বোরো চাষ যাতে মার না খায়, সেদিকে তিনি একটু দৃষ্টি দিন। এ ক্ষেত্রে সবচেয়ে মারাত্মক ঘটনা হচ্ছে, বিদ্যুৎ কানেকশনের জন্য চাষীরা সাড়ে চার হাজার টাকা করে জমা দিয়েও ২/৩/৪ বছর পরেও তাদের মটরে বিদ্যুতের কানেকশন পাচ্ছে না। বিদ্যুৎ কানেকশনের অভাবে সেচের জল তুলতে পারছে না, কৃষি উৎপাদন বাড়াতে পারছে না। অসহায় কৃষকদের মাননীয় অর্থমন্ত্রী এই বাজেটের মধ্যে দিয়েও

অন্ধকারে রেখে দিয়েছেন। তার কাছে আমার দাবি তিনি এ ব্যাপারে একটু সুরাহা করুন। আমরা গভীর দুঃখ এবং উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি যে, এখানে বলা হচ্ছে এই সরকার মাইনোরিটিদের জন্য অনেক কিছু করেছে। তাদের জন্য বরাদ্দ গত বছর ছিল ৭ কোটি টাকা, এবারে তা বাড়িয়ে ১১ কোটি টাকা করা হয়েছে। আমরা জানি এই সরকার মার্কসবাদী তত্ত্ব দিয়ে গোটা ভারতবর্ষকে বোঝাবার চেষ্টা করছেন যে, তারা মাইনোরিটিসদের স্বার্থ রক্ষা করছেন। অথচ আমরা জানি ১৯৭৭ সালে যখন কংগ্রেস এখানে ক্ষমতায় ছিল তখন রাজ্য সরকারের চাকরির ক্ষেত্রে এ-রাজ্যে ২৪% মাইনোরিটিসরা যুক্ত ছিলেন। আজকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে মার্কসবাদী তত্ত্বের মধ্যে দিয়ে সেই সংখ্যা ২.৪০% নেমে গেছে। মার্কসবাদী তত্ত্ব দিয়ে মাইনোরিটিসদের স্বার্থ রক্ষা করা হচ্ছে, এই হচ্ছে তার নমুনা। আপনারা কি তত্ত্ব এখানে ইন্ট্রোডিউস করতে চাইছেন, তা বুঝতে পারছি না। মুর্শিদাবাদ জেলায় ১৪,০৪৯-টি চাকরিতে মাত্র ৪৮ জন সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষ আছেন। এ বিষয়ে মার্কসবাদী ত্বত্ত্ব কি বলছে, আশাকরি তা মাননীয় অর্থমন্ত্রী আমাদের একটু বুঝিয়ে দেবেন। বামফ্রন্ট সরকার দাবি করেন দীর্ঘ দিন ধরে তারা বিপ্লব করেছেন—শিক্ষার অনেক উন্নতি করেছেন। আমরা দেখছি শিক্ষিতর সংখ্যা বাড়ার সঙ্গে সঙ্গে বেকারের সংখ্যাও বেড়েছে। শিক্ষার সাথে সাথে চাকরির কোনও ব্যবস্থা নেই। এটা কি বিপ্লব? বিপ্লব করে কি এই জিনিস হয়েছে? কেন বেকার বাড়ছে, কেন মাইনোরিটিসদের চাকরি কমছে, এটা আশা করি মাননীয় অর্থমন্ত্রী তার মার্কসবাদী তত্ত্ব দিয়ে আমাদের বুঝিয়ে দেবেন।

তারপর গত বছরের বিধ্বংসী এবং ভয়াবহ বন্যার ব্যাপারে খুব শান্তি ভাষায় অনেক প্রতিশ্রুতি অর্থমন্ত্রী দিয়েছিলেন এবং যাদের ঘরবাড়ি নষ্ট হয়েছে তাদের প্রতি করুণাও দেখিয়েছেন কিন্তু সেই বন্যা স্থায়ীভাবে নিয়ন্ত্রণ করার জন্য কোনও টাকা তিনি বাজেটে রাখেননি। অতীতের মতোন কোনও টাকা না রেখে শুধু আমাদের ধোঁকা দেওয়ার তিনি চেষ্টা করেছেন। স্থায়ীভাবে বন্যা নিয়ন্ত্রণের ব্যবস্থা করার জন্য তিনি যদি বাজেটে টাকা রাখতেন তাহলে নিশ্চয় আমরা তাকে ধন্যবাদ জানাতাম। আমার দাবি, মালদহ, মুর্শিদাবাদ সহ সারা পশ্চিমবঙ্গে স্থায়ীভাবে বন্যা নিয়ন্ত্রণ করার জন্য টাকা রাখা হোক। আমরা কি প্রতি বছর ডুববো? আমরা কি প্রতি বছর মরব? প্রতি বছর আমাদের কি বাড়িঘর ভাঙবে? তার প্রতিকারের জন্য কি বাজেটে কোনও টাকা থাকবে না? এর পরও কি আমাদের ধন্য হয়ে বাজেটকে সমর্থন করতে হবে? তা কখনই করা যায় না, তাই এই বাজেটের বিরোধিতা করছি। এখানে রাষ্ট্রমন্ত্রী গণেশবাবু আছেন, তিনি জানেন, আমাদের ওখানের ভাঙ্গনের ব্যাপারে অর্থমন্ত্রী অনেক প্রতিশ্রুতি দিয়েছিলেন কিন্তু সেইসব প্রতিশ্রুতি তিনি রাখেননি। ভাঙ্গন অত্যন্ত মর্মস্পর্শী ব্যাপার। তিনি বলেছিলেন, এটা একটা জাতীয় সমস্যা, একা আমাদের পক্ষে এই সমস্যার সমাধান করা সম্ভব নয়। তার

প্রতি সমবেদনা জানিয়ে আমরা বলেছিলাম এ ব্যাপারে আমরা আপনার সঙ্গে একমত কিন্তু তারপরও যে সব প্রতিশ্রুতি তিনি দিয়েছিলেন সেগুলি তিনি রাখেননি। তিনি হাডকো থেকে টাকা নিয়ে পদ্মার ভাঙ্গনের জন্য টাকা দেওয়ার প্রতিশ্রুতি দিয়েছিলেন এবং আখেরিগঞ্জের ওখানে অনেক কাজ করার প্রতিশ্রুতি দিয়েছিলেন কিন্তু তা দেওয়ার পরও তিনি কোনও কাজ করেননি। অর্থমন্ত্রী সেই প্রতিশ্রুতি রাখতে ব্যর্থ হয়েছেন। আমি তাই বাজেটের বিরোধিতা করছি।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী পরেশনাথ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে বলতে চাই। স্যার, ভারতবর্যের মধ্যে পশ্চিমবঙ্গ একটি অঙ্গরাজ্য। ভারতবর্ষে যুক্ত-রাষ্ট্রীয় কাঠামো চালু থাকায় এখানে অঙ্গরাজ্যগুলি সমস্ত সুযোগ-সুবিধা কেন্দ্রের কাছ থেকে পায় না। ভারতবর্ষে যুক্তরাষ্ট্রীয় কাঠামো চালু থাকায় কেন্দ্রীয় সরকারের যে সমস্ত নীতি তার প্রভাব পশ্চিমবঙ্গ সহ বিভিন্ন অঙ্গরাজ্যগুলির উপর পড়তে বাধ্য। কেন্দ্রীয় সরকার যে আর্থিক নীতি গ্রহণ করেছেন তার ফলে আমরা দেখছি ভারতবর্ষের গরিব মানুষরা আরও গরিব হয়ে যাচ্ছেন। এখানে ধীরে ধীরে কলকারখানাগুলি বন্ধ হয়ে যাচ্ছে। দেশিয় জিনিসের উৎপাদন বাড়ানোর পরিবর্তে এখানে বহুজাতিক সংস্থাগুলিকে ডেকে আনা হচ্ছে, ভরতুকি তুলে দেওয়া হচ্ছে এবং তার ফলে তার একটা বিরূপ প্রতিক্রিয়া বা প্রভাব আমাদের দেশের শিল্প ও কৃষির উপর পড়ছে। ৯০/৯১ সালে সমাজতান্ত্রিক দুনিয়ার পতনের পর থেকে সাম্রাজ্যবাদী গোষ্ঠী তারা বহুজাতিক প্রতিষ্ঠানগুলির মাধ্যমে উন্নয়নশীল এবং সমাজতান্ত্রিক দেশগুলির উপর আক্রমণ চালিয়ে যাচ্ছেন। আমাদের ভারতবর্ষও একটি উন্নয়নশীল দেশ এবং এখানেও খুব শান্তিভাবে সেই আক্রমণ চলছে। ওয়ার্ল্ড ব্যাঙ্ক, আই. এম. এফ. বহুজাতিক কর্পোরেশনগুলি নানান রকমের চুক্তি করে আমাদের দেশের অর্থনীতিকে বেকায়দায় ফেলে কব্জা করার চেষ্টা করছে। আর আমাদের দেশের কেন্দ্রীয় সরকার তাদের কাছ থেকে ঘৃণ্য সব শর্তে ঋণ নিচ্ছে। এর ফলে আমাদের দেশে একটা মারাত্মক অবস্থার সৃষ্টি হয়েছে। এই পরিস্থিতিতে দাঁড়িয়েও পশ্চিমবঙ্গের মতোন একটি অঙ্গরাজ্যে একটি বিকল্প অর্থনীতি পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে আমরা উপহার দেওয়ার চেষ্টা করছি।

একটা মরুভূমিতে মরু ঝড়ের মধ্যে দাঁড়িয়ে বিকল্প অর্থনৈতিক বাজেট পেশ করে একটা পথ করবার তিনি চেষ্টা করেছেন। তাই স্বাভাবিকভাবে এই বাজেটকে সমর্থন করছি। এই বাজেট জনকল্যাণমুখী বাজেট, গ্রামমুখী বাজেট। এই বাজেটের মাধ্যমে সাধারণ মানুষের স্বার্থে বিগত কয়েক বছর ধরে বামফ্রন্ট সরকার যে কাজ করে যাচ্ছে,

এ বছরও সেরকম উন্নয়নমূলক কাজ করবেন। তারই জন্য এই বাজেট উত্থাপন করা হয়েছে বলে একে সমর্থন করছি। রাষ্ট্রসঙ্ঘ মানব-সম্পদ উন্নয়ন প্রতিবেদনে যা বলা হয়েছে সেটা অত্যন্ত মারাত্মক কথা। সেখানে লক্ষ্য করা যাচ্ছে, ২৪ লক্ষ কোটি ডলারের পণ্যসামগ্রীর মধ্যে ৮৬ শতাংশ ভোগ করছে ২০ ভাগ মানুষ এবং গরিব ২০ শতাংশ মানুষ ভোগ করছে তার মাত্র ১.৬ শতাংশ। কাজেই অবস্থাটা কোথায় দাঁড়িয়েছে বুঝুন! সারা পৃথিবীর ১০০ কোটি মানুষ তাদের ন্যূনতম প্রয়োজনটুকুও মেটাতে পারছে না, ১০০ কোটি মানুষ নিরক্ষর থেকে যাচ্ছে, ১১৫ কোটি মানুষের কোনও বাসস্থান নেই। এরকম একটা অবস্থার মধ্যে দাঁড়িয়ে বিদেশের কাছ থেকে ঋণ নিয়ে এসে মাথা বিক্রি করে দিচ্ছেন ওরা। অপরদিকে বামফ্রন্ট সরকার সাধারণ মানুষের কল্যাণে বাজেট পেশ করেছেন, এই বাজেটে নিজস্ব সম্পদের উপর দাঁড়িয়ে কিভাবে সাধারণ মানুষের কল্যাণে আরো বেশি বেশি করে কর্মসূচি নেওয়া যায় তারজন্য চেষ্টা করেছেন। তার জন্য সাধারণ মানুষ, গরিব মানুষ যে সমস্ত জিনিস ব্যবহার করেন তার উপর থেকে ট্যাক্স কমিয়ে দেওয়ার চেষ্টা করেছেন ; অপরদিকে উচ্চবিত্ত, মধ্যবিত্ত মানুষ যেসব জিনিস ব্যবহার করেন সেসব জিনিসের উপর কর বসিয়েছেন। যাতে দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করা যায় তারই প্রচেষ্টা এই বাজেটের মধ্যে প্রতিফলিত হয়েছে। আপনারা জানেন যে, গ্রামের মানুষের কল্যাণ করবার জন্য বামফ্রন্ট সরকার ভূমি সংস্কার কর্মসূচি গ্রহণ করেছিলেন এবং তারফলে ৭১ শতাংশ খাস জমি, উদ্বৃত্ত জমি বিলি-বন্টনের মধ্যে দিয়ে, বর্গা রেকর্ডের মধ্যে দিয়ে সাধারণ মানুষের কাছে, প্রান্তিক চাষীদের কাছে পৌঁছেছে, যারফলে রাজ্যে যখন ফলন বেড়েছে এবং রাজ্যকে প্রথম স্থানে নিয়ে এসেছে। তাছাড়া উৎপাদনের ক্ষেত্রে যে মান সেটা যাতে বজায় থাকে তারজন্য চেষ্টা করা হচ্ছে। এবং তারফলে হরিয়ানার পরেই আমাদের স্থান ধরে রাখতে পেরেছি। কৃষি উৎপাদন এবং ভূমি-সংস্কারের মধ্য দিয়ে এখানে বিকল্প অর্থনৈতিক অবস্থা গড়ে তুলবার চেষ্টা করা হচ্ছে। সাধারণ মানুষের কল্যাণে কর্মসূচি গ্রহণ করার স্বার্থে পঞ্চায়েতি ব্যবস্থার মধ্যে দিয়ে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হয়েছে। আলোচনার সময় সত্য বাপুলি মহাশয় স্বীকার করেছেন যে, পঞ্চায়েতের মাধ্যমে ক্ষমতা বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে কাজ এগিয়ে নেওয়া সম্ভব হয়েছে। এই রাজ্যে আরো বেশি পশুপালন দপ্তরের উপর, আরো বেশি করে বিদ্যুতায়নের উপর গুরুত্ব দেওয়ার প্রয়োজনে সেল্ফ হেল্প গ্রুপ গঠন করা হয়েছে। আশা করবো, আগামী দিনে যাতে সব জায়গায় এটা করা যায় তারজন্য বিভিন্ন দপ্তরগুলোর মধ্যে সমন্বয়সাধন করা দরকার। বিদ্যুৎ, শিল্প, পূর্ত—এরকম বিভিন্ন দপ্তরের মধ্যে সমন্বয়সাধন করে উন্নয়নের গতিকে আরো এগিয়ে নিয়ে যেতে হবে। আমাদের এখানে বক্রেশ্বর এবং হলদিয়া পেট্রোকেমিক্যালস্ বিরোধী পক্ষের কাছে ঈর্ষার বিষয় হয়ে দাঁড়িয়েছে। শিক্ষার ক্ষেত্রে আমাদের অগ্রগতিও উল্লেখযোগ্য।

১৯৯৮ সালে জাতীয় নমুনা শিক্ষা সমীক্ষক দল একটা রিপোর্ট পেশ করেছে। তাতে প্রতিভাত হয়েছে শিক্ষার ক্ষেত্রে আমরা অনেকখানি এগিয়ে গেছি। যেখানে আমরা দ্বাদশ স্থানে চলে গিয়েছিলাম সেই জায়গা থেকে আস্তে আস্তে উঠে এসে এখন দুটি রাজ্যের নিচে আমরা আছি, কেরালা এবং মহারাষ্ট্রের নিচে আছি। শুধুমাত্র কল্যাণের দিকে নয় শিক্ষার দিকে যথেষ্ট গুরুত্ব দিয়ে এই বাজেট রচনা করা হয়েছে। শিক্ষার ক্ষেত্রে আরো বেশি এগিয়ে যেতে হলে গ্রামে যে সমস্ত প্রাইমারী বিদ্যালয় রয়েছে সেইগুলিকে ঠিকমতো চালাতে হবে এবং সেই অনুযায়ী আরো বেশি জুনিয়ার হাই স্কুল এবং আরো বেশি উচ্চ মাধ্যমিক বিদ্যালয় এবং কলেজ করার প্রস্তুতি নেওয়া হয়েছে, আগামী দিনে আরো হবে। আমরা লক্ষ্য করছি উন্নয়নমূলক কর্মসূচি গ্রহণ করে দরিদ্র সীমার নিচে বসবাসকারী মানুষ যে জায়গায় ছিল সেই জায়গা থেকে ধীরে ধীরে তুলে এনে এখন একটা ভাল জায়গায় আনা হয়েছে। এই ব্যাপারে আমাদের রাজ্যের উপরে আর ৫-৬টি রাজ্য আছে। বিকল্প অর্থনৈতিক ব্যবস্থার ফলে যে কর্মকাণ্ড তৈরি হয়েছে তাতে নানাভাবে শিল্প কারখানা গড়ে তোলার পরিকাঠামো তৈরি হয়েছে। 'ন্যাবার্ড' থেকে শর্ত সাপেক্ষে লোন নিয়ে এখানে যাতে বড় শিল্প গড়ে তোলা যায় তার জন্য পরিকাঠামো গঠন করার উদ্যোগ নেওয়া হয়েছে। স্বাভাবিকভাবেই আমি এই বাজেটকে সমর্থন করছি এবং আশা করি বিরোধীপক্ষ এই বাজেটকে সমর্থন করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার অর্থমন্ত্রী মাননীয় অসীম দাশগুপ্ত মহাশয় ২০০০-২০০১ সালের জন্য যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং বিরোধি সদস্যদের আনা কাট মোশানকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। আমরা দেখতে পাচ্ছি প্রতি বছর বাজেট ভাষণের বই-এর পাতার সংখ্যা বাড়ছে তার সঙ্গে সঙ্গে রাজস্ব আয়-ব্যয়ের মধ্যে যে দূরত্ব সেটাও অনেক বাড়ছে। অসীম দাশগুপ্ত মহাশয় তার বক্তব্যের অনেকটা জায়গা কেন্দ্রীয় সরকারের বেসরকারিকরণ নীতির সমালোচনা করেছেন। প্রকৃতপক্ষে তাদের বিরোধিতা করেছেন। পশ্চিমবাংলায় আমরা লক্ষ্য করছি যে বিশ্ব ব্যাংকের নির্দেশে অনেক প্রকল্প শুধু যে বেসরকারিকরণ করা হচ্ছে তা নয় তার সঙ্গে যে সমস্ত প্রোজেক্ট তৈরি হচ্ছে সেই প্রোজেক্ট সাধারণ মানুষের নাগালের বাইরে রাখা হচ্ছে। বিশ্ব ব্যাংকের নির্দেশে স্বাস্থ্য দপ্তর, তার যে প্রোজেক্ট ডিপার্টমেন্ট তারা এমন প্রোজেক্ট তৈরি করছে — কাটোয়া হাসপাতালে আমরা দেখতে পাচ্ছি ২ কোটি ১৪ লক্ষ টাকা ব্যয় করে একটা প্রোজেক্ট করা হচ্ছে, এই ২ কোটি ১৪ লক্ষ টাকা বিনিয়োগ করেও নতুন করে একটা বেডও

তৈরি হচ্ছে না। শুধু তাই নয় এই যে ২ কোটি ১৪ লক্ষ টাকা খরচ করা হচ্ছে সেই ব্যাপারে স্থানীয় অফিসার মহকুমা সুপারিনটেনডেন্ট বা মহকুমা শাসক এই ব্যাপারে কেউ কিছু জানেন না যে এই প্রকল্প কিভাবে রচনা হবে। পি. ডবলু. ডি-র এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার যিনি নিজেকে নোডাল ইঞ্জিনিয়ার বলে মনে করেন, তিনি এই প্রকল্প রূপায়িত হচ্ছে কিনা সেটা শুধু দেখবেন, এই প্রকল্পটা বাস্তবায়িত করার ক্ষেত্রে তার কোনও ভূমিকা থাকবে না। এই প্রকল্প মানুষের কাজে ব্যবহারিত হবে কিনা সেটাও বলতে পারবেন না। এই পরিস্থিতিতে এটা বিশ্ব ব্যাংকের নির্দেশ কিনা আমি অর্থমন্ত্রীর কাছে জানতে চাই। মহকুমা হাসপাতালে স্বাস্থ্য পরিষেবা বাদে ক্লিনিং বা বর্জ্য পদার্থ নিকাশের বিষয়গুলি বিশ্ব ব্যাংকের নির্দেশে ঠিকাদারদের হাতে তুলে দেওয়া হয়েছে। সাধারণত এইগুলি আগে পৌরসভা বা স্থানীয় স্বশাসিত সংস্থা করত, যার জন্য এর জন্য পয়সা ব্যয় করতে হত না। আজকে সেখানে লক্ষ লক্ষ টাকা খরচ করে কিছু বেসরকারি ঠিকাদারদের হাতে তুলে দেওয়া হয়েছে। কিন্তু বর্জ্য পদার্থ নিকাশ হচ্ছে না। ক্লিয়ারিং-এর ক্ষেত্রে হাসপাতালগুলি খারাপ পর্যায়ে চলে যাচ্ছে।

তাই তিনি শুধুমাত্র কেন্দ্রীয় সরকারকে দোষারোপ করেছেন, এই রোগ থেকে পশ্চিমবাংলা সরকারও মুক্ত হতে পারেনি। প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে সেই বেসরকারিকরণের দিকে এগোনো হচ্ছে বলে আমি মনে করি। অর্থমন্ত্রী বলেছেন, গত বছরে এক হাজার প্রাথমিক বিদ্যালয় স্থাপন করেছেন। তার সঙ্গে সঙ্গে বলেছেন, শিশু বিদ্যালয় স্থাপনের ব্যবস্থা করেছেন। আপনি এক হাজার প্রাথমিক বিদ্যালয় স্থাপনের কথায় বলেছেন হয়ে গেছে। কিন্তু প্রাথমিক শিক্ষা কাউন্সিল যে সার্কুলার পাঠিয়েছে তাতে বলেছে, পঞ্চায়েত সমিতি যে স্কুলের স্যাংশন দিচ্ছে, সেই প্রাথমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণ এবং জমির জন্য অর্থের যোগাড় শায়ত্ব শাসনকেই করতে হবে। পৌরসভাগুলোতে বাজেটের যে সংস্থান থাকে তাতে নতুন বিদ্যালয়ের জন্য সামান্য কিছু সংস্থান থাকলেও নতুন স্কুলের গৃহ নির্মাণের জন্য এবং জমির জন্য অর্থ বরাদ্দ করার কোনও ব্যবস্থা নেই। শিক্ষামন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম যে, আমার এলাকায় নতুন মাধ্যমিক বিদ্যালয় স্থাপনের প্রয়োজনীয়তা আছে, তিনি কি চিন্তা করেছেন? তার বক্তব্য, নতুন করে পশ্চিমবাংলায় মাধ্যমিক বিদ্যালয় স্থাপিত হচ্ছে না। শুধুমাত্র জুনিয়র হাইস্কুলকে হাইস্কুলে উন্নীত করা হচ্ছে। আমার এলাকায় কোনও জুনিয়র হাইস্কুল নেই, সেখানে কি তাহলে কোনও হাইস্কুল হবে না? বিদ্যুতের ব্যাপারে বিদ্যুৎমন্ত্রী বলেছেন, আমার এলাকায় ৭৫ ভাগ এলাকায় বিদ্যুত পৌঁছে গেছে। আমি খবর নিয়ে জানলাম শুধুমাত্র একটা করে বাতিস্তম্ভ বসিয়ে দিয়ে বলছেন মৌজা পুরোটা বৈদ্যুতিকরণ হয়ে গেছে। তাই আমি এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের আনা কাট মোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

***শ্রী সুধীর ভট্টাচার্য*: মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ বিধানসভায় ডঃ অসীম দাশগুপ্ত ২০০০-২০০১ সালের জন্য যে বাজেট পেশ করেছেন** আমি তার বিরোধিতা করে এবং আমাদের দলের আনীত কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। স্যার, আমাদের রাজ্য বিধানসভায় পণ্ডিত অর্থমন্ত্রী একদিকে কেন্দ্রের বাজেটের বিরোধিতা করে এবং আর একদিকে রূপের ফুলঝুরি জাগিয়ে অসত্যের বেসাতি স্থাপন করে মানুষকে বোঝাতে চেষ্টা করেছেন, পশ্চিমবাংলার অন্যান্য রাজ্য থেকে অপেক্ষাকৃত ভাল। পণ্ডিত অর্থমন্ত্রীর চিন্তা করা উচিত যে, সেই কবিতার একটা লাইন মনে পড়ে, রাজ প্রাসাদের আগুন লাগলে দেবালয় কি রক্ষা পায়? যেখানে ভারতবর্ষে সমস্ত রাজ্যে সেই লেলিহান শিখা বয়ে যাচ্ছে, উনি রফা করার কথা যদি বলেন, তাহলে ওকে দুটো জিনিস করতে হবে। একটা হচ্ছে প্রিভেন্টিভ মেজার্স এবং আর একটা হচ্ছে কিউরেটিভ মেজার্স। কংগ্রেস আমলে আমরা প্রাথমিক বিদ্যালয় করেছিলাম ব্লকে একটা করে। আমরা প্রাইমারি হেলথ সেন্টার করেছিলাম এবং প্রাইমারি স্কুল করেছিলাম। এই বামফ্রন্ট রাজত্বে শুনছি কনট্রাক্ট সিস্টেম—শিক্ষক কন্ট্রাক্ট, ডাক্তার কন্ট্রাক্ট। শুধু কন্ট্রাক্ট নয়, ক্যাডার নিয়োগ কন্ট্রাক্টে। তেমনি একদিন পরে হয়তো শুনতে হবে মন্ত্রীদেরকে কন্ট্রাক্টে নিয়োগ হচ্ছে। এই রাজত্বে অনেক কিছু দেখতে হবে। স্থায়ীভাবে নিয়োগ করলে যেখানে ভাল হত, সেখানে এরা কন্ট্রাক্টকে বেছে নিয়েছে। আমার মনে হয়, এটা হয়তো আমাদের পণ্ডিত অর্থমন্ত্রীর এক বিকেন্দ্রীকরণ কন্ট্রাক্ট সিস্টেম।

আপনাদের একটা সময় আসবে যখন কন্ট্রাক্ট সিস্টেমের মাধ্যমে পার্টি ক্যাডারও নিয়োগ করবেন। শেষ পর্যন্ত দেখা যাবে যে, একটা রাজ্য সরকারও কন্ট্রাক্ট সিস্টেমে চলবে এবং পার্টিও সেইভাবে চলবে। শিক্ষার কথা তো বলে লাভ নেই। যেখানে শিক্ষকরা রক্তাক্ত হন, যেখানে শিক্ষকদের মেরে রক্তাক্ত করা হয় এবং একটা কলংকময় অধ্যায় রচনা করলেন তাদের কাছে শিক্ষার কথা বলা বাতুলতা মাত্র। শিক্ষ ক্ষেত্রে দুর্নীতিতে ভরে গেছে। মাননীয় অর্থমন্ত্রী কৃষির ব্যাপারে বারবার বলেছেন যে আমরা কৃষিতে উন্নতি করেছি। স্যার, যখন ঝড়ে বক মরে তখন ফকিরের কেরামতি বাড়ে। যখন বেকার সমস্যা গ্রামেগঞ্জে ভরে গেছে, চাষী পরিবার থেকে আরম্ভ করে সর্বস্তরের বেকার ছেলেরা বেকারত্বের জ্বালায় ছটফট করছে। অন্যদিকে যখন কোনও পথ না পেয়ে শিক্ষিত ছেলেরা চাযে জীবিকা অর্জন করছে সেই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে মাননীয় অর্থমন্ত্রী যে উৎপাদনের কথা বলেছেন সেই প্রসঙ্গে বলি যে, আপনি কি ব্যবস্থা নেবেন যেখানে সংরক্ষণের কোনও ব্যবস্থা নেই, মাটি পরীক্ষা করার কোনও ব্যবস্থা নেই, সেখানে তিনি কেরামতির কথা বললেন। সেখানে কেরামতি দেখিয়ে বাজেট বইয়ের ৩.২ অনুচ্ছেদে ভূমি-সংস্কারের সাফল্যের কথা বলেছেন। কৃষির কথা বলেছেন, বিশেষ করে আনাজ চাষের কথা বলেছেন। আজকে যখন আলু চাষিরা আত্মহত্যা করছে, সংরক্ষণ ব্যবস্থা

নেই, টমেটো যখন বাজারে ছড়াছড়ি খাচ্ছে, সংরক্ষণের ব্যবস্থা নেই। আজকে যদি সংরক্ষণের ব্যবস্থা থাকত তাহলে কৃষকদের উন্নতি ঘটত। কিছুদিন আগেই একটা উল্লেখপর্ব বলেছিলাম যে মাঠে মাঠে যে গাছ লাগান সেগুলো ঝলসা রোগে মারা যাচ্ছে, আপনারা ব্যবস্থা নিন। কৃষি ডাইরেক্টরেটে দরখাস্তও করেছিলাম কিন্তু কোনওরকম ব্যবস্থা কৃষি দপ্তর থেকে নেয়নি। এমন কি একবার গিয়ে দেখবারও প্রয়োজন মনে করেননি। এরা শুধু বড় বড় কথা বলেন, দায়িত্বের কথা বলেন, দায়বদ্ধতার কথা বলেন। কিন্তু কি দায়বদ্ধতা তারা পালন করছে? কৃষকরা ব্লকে আধিকারিকদের কাছে গিয়ে চাষের কথা বললে পরে আপনারা তার কোনও ব্যবস্থা নেন না। আপনারা সমস্ত দিক থেকে ২২ বছর ধরে এই রাজ্যকে শেষ করে দিয়েছেন। আমি তাই এই বাজেট বরাদ্দকে সমর্থন না করে আমাদের আনীত কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী নির্মল মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে আমি মনে করি পশ্চিমবঙ্গ ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্য এবং সেখানে আমাদের বিরোধীদের বন্ধুরা এই বাজেটকে যেভাবে বিরোধিতা করেছেন তাতে তাদের বক্তব্য শুনে মনে হল যে তারা ধরে নিয়েছেন পশ্চিমবঙ্গ একটা সার্বভৌম রাষ্ট্র।

সেই রাষ্ট্রের একজন অর্থমন্ত্রী, সেই সার্বভৌম রাষ্ট্রের বাজেট পেশ করেছেন এই ধারণা থেকে তাদের যে বিরোধিতা এবং নেতিবাচক বক্তব্য আমি তার মূল্যায়ন এইভাবে করছি এবং আমি মনে করি এটা একটা পরিচ্ছন্ন বাজেট, একটা অঙ্গ রাজ্যের নানান সীমাবদ্ধতার মধ্যে। এই বছরে কেন্দ্রীয় সরকার যখন তাদের বাজেট পেশ করলেন সেই বাজেট হচ্ছে ৩ লক্ষ ৩৮ হাজার কোটি টাকার। তাদের ঘাটতি হচ্ছে ১ লক্ষ ১১ হাজার কোটি টাকা। স্বাভাবিকভাবে এখানে কিভাবে আশা করতে পারি পশ্চিমবঙ্গকে আমরা এমন একটা বাজেট উপহার দেব। যা দিয়ে পশ্চিমবাংলার বেকারত্বর যন্ত্রণা দূর করতে পারব। পশ্চিমবাংলার সামগ্রিক কৃষি সমস্যা ও অন্যান্য যে সমস্যাগুলি রয়েছে তার পরিপূর্ণ সমাধান করতে পারব, গোটা পশ্চিমবাংলার প্রতিটি মানুষের জন্য প্রতিশ্রুত পানীয় জল পৌঁছে দিতে পারব, গোটা পশ্চিমবাংলার সড়ক পরিবহণের উন্নয়নের জন্য প্রত্যেকটা রাস্তা একেবারে মসৃণ পীচে ঢালা রাস্তা করে দেব, আমি এই কথা ভাবিনা। আমি এই কথা অবশ্যই বলতে চাই, এই সীমাবদ্ধতার মধ্যে যে বাজেট তিনি পেশ করেছেন, সেই বাজেটকে একমাত্র বিরোধিতার স্বার্থে যদি বিরোধিতা করতে চায় তাহলে বিরোধিতা করা যায়, তা নাহলে বিরোধিতা করা যায় না। আজকে গোটা ভারতবর্ষে বেকারত্ব ক্রমেই বাড়ছে এবং এর ২টি ভাগ আছে। একদিকে চাকরি নেই, না থাকার

জন্য বেকারির সমস্যা বাড়ছে, দুই হচ্ছে কেন্দ্রীয় সরকার নিজেরা সিদ্ধান্ত গ্রহণ করেছে কোনও কেন্দ্রীয় সরকারি সংস্থায়, এমন কি কোনও রাষ্ট্রায়ত্ত সংস্থায় নিয়োগ হবে না। রাষ্ট্রায়ত্ত সংস্থা যেগুলি ধুঁকছে, অথচ অলাভজনক সংস্থা রয়েছে সেগুলিকে বন্ধ করে দেওয়া হচ্ছে। এমনি অমানবিক কেন্দ্রীয় সরকারি নীতি। একটা রাষ্ট্রায়ত্ত্ব সংস্থার কর্মচারীকে যখন ভি. আর. এস. দেওয়া হল তখন তার হাতে ২ লক্ষ টাকা দিয়ে দেওয়া হল, বলা হল ব্যাঙ্কে রেখে প্রতি মাসে তার সুদ থেকে তোমার সংসার চালাবে। এই অমানবিক সরকার সেই ভি. আর. এস. যাদেরকে দিয়েছে যারা সুদের টাকায় সংসার চালাচ্ছেন কর্মচ্যুত মানুষরা তাদের পরিবারকে নিয়ে, তাদের ক্ষেত্রে দেখা গেল যে, সুদের হার সেটা কমিয়ে দেওয়া হল স্মল সেভিংসে, ইউ. টি. আই. তে, ব্যাঙ্কে। এই ব্যাপারে একটি কথাও আপনাদের মুখ থেকে উচ্চারিত হয়েছে? একটি কথাও কি আপনারা উচ্চারণ করেছেন এর বিরোধিতায়? আপনারা উচ্চারণ করেননি, কেন করেননি তা বুঝতে পারছি না। শুধু পশ্চিমবঙ্গ কেন, গোটা ভারতবর্ষের সম্বন্ধে চিন্তা করতে হবে। আমাদের পশ্চিমবাংলায় কত মানুষকে প্রতি দিন ভি. আর. এস. নিতে হচ্ছে এই সংস্থাগুলি থেকে। তার সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকার বলছেন বিশ্বায়নের পথে ভারতবর্ষকে নিয়ে যাবেন, উদারীকরণের পথে ভারতবর্ষকে নিয়ে যাবেন। হ্যাঁ, বিশ্বায়ন তাকেও কিছুটা মেনে নিতে হচ্ছে, উদারীকরণ কিছু ক্ষেত্রে মেনে নিতে হচ্ছে, কিন্তু সেই বিশ্বায়ন এবং উদারীকরণ আমাদের স্বার্থ দেখব না? আমরা কি আমেরিকার স্বার্থ দেখব? আমরা কি জার্মানির স্বার্থ দেখব? কি এমন উদারীকরণ, কি এমন বিশ্বায়ন, কার নির্দেশে হচ্ছে জানিনা। স্বাধীন ভারতবর্ষের প্রধানমন্ত্রীর নেতৃত্বে অর্থমন্ত্রী কি এই বাজেট রচনা করেছেন, এই নীতি রচনা করেছেন? নাকি বাইরের কারুর নির্দেশে চলছেন? আমদানি নীতি এমন করে দেওয়া হল, তার শুল্ক কমিয়ে দেওয়া হল, হু হু করে আমাদের দেশে বিদেশি পণ্য প্রবেশ করছে, আর আমরা দেশের প্রস্তুত করা জিনিস সামগ্রী যা বিদেশে রপ্তানি করা হবে, তার রপ্তানির কর হার বৃদ্ধি করে দেওয়া হল। ফলে দুই দিক থেকে মারা হচ্ছে, আমার শিল্পকে যেমন মারা হচ্ছে, তেমনি আমার শিল্পকে মেরে কর্মসংস্থান সঙ্কুচিত করা হচ্ছে।

[5-20 — 5-30 p.m.]

আজকে আমাদের বেকারত্ব বাড়ছে, কাদের স্বার্থে এইগুলো করা হচ্ছে সেটা আপনারা একবার বিবেচনা করবেন না, তার নিরীখে পশ্চিমবাংলার বাজেটকে বিবেচনা করবেন না। কেন্দ্রীয় সরকার সারের উপর ভর্তুকি কমিয়ে দিচ্ছে, চাল-গম-চিনির দাম বাড়িয়ে দিয়েছে, প্রতিটি নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের ক্রয়ক্ষমতা মানুষের নাগালের বাইরে চলে যাচ্ছে, তখন আমাদের মাননীয় অর্থমন্ত্রী এমন একটা বাজেট পেশ করেছেন

যা সত্যিই প্রশংসনীয়। আমাদের একমাত্র আয়ের পথ হচ্ছে সেলস্ ট্যাক্স এবং ল্যাণ্ড রেভিনিউ, সেই জায়গায় পশ্চিমবাংলায় সেলস্ ট্যাক্স কমিয়ে দিতে বাধ্য হয়েছে শিল্পপতিরা এখানে যাতে শিল্প করতে আসে। তাদের এই সুবিধা দেওয়ার অর্থ হচ্ছে, পশ্চিমবাংলায় আমাদের শিল্পায়ন ঘটাতে হবে কেন্দ্রীয় সরকারের বঞ্চনার কারণে। বিশ্বায়নের কুফল আছে যেমন, সঙ্গে সঙ্গে কিছু সুফলও আছে। আজকে কেন্দ্রীয় সরকার ভারতবর্ষের দরজা খুলে দিয়েছে, তার সুফল যাতে আমরা নিতে পারি এবং শিল্পের প্রসার ঘটাতে পারি তার জন্যই এটা করা হয়েছে। তবে কেন্দ্রীয় সরকারের তরফ থেকে পশ্চিমবাংলাকে কোন শিল্প যেন ডিক্টেট না করা হয়, আমাদের পশ্চিমবাংলায় যে শিল্প প্রয়োজন তা আমরা এখানে করতে চাই এবং এই দৃষ্টিভঙ্গিই আমাদের বাজেট প্রতিফলিত হয়েছে। আমাদের অর্থমন্ত্রী তার এই বাজেটে আট লক্ষ লোকের কর্মসংস্থান করবেন বলেছেন। আপনারা ধরে নিয়েছেন সেটা ডাইরেক্ট এমপ্লয়মেন্ট। কিন্তু একটা বছরে একটা অঙ্গ রাজ্যে আট লক্ষ লোককে চাকরি দেওয়া যায় না। এর বেশির ভাগটাই হচ্ছে ইনডাইরেক্ট এমপ্লয়মেন্ট। প্রতিটি জেলায় ঘোরার সুযোগ আপনাদেরও হয়েছে, আমাদেরও হয়েছে, কুড়ি-পঁচিশ বছর আগে পশ্চিমবাংলার চেহারা কি ছিল? একটা জেলার আর. টি. এ ডিপার্টমেন্টে গিয়ে দেখবেন হেভি ভেহিকেলস্ এবং থ্রি হুইলার্সের রেজিস্ট্রেশন সংখ্যা কত। আগে যা গাড়ি ছিল তার দ্বিগুণ গাড়ি হয়েছে। সেই গাড়ি কারা চালান, সেই গাড়ির কন্ডাক্টার কারা, সেই গাড়ির হেল্পার কারা, সেই গাড়ির মেকানিক কারা? আমাদের রাজ্যের মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত ঘরের ছেলেমেয়েরা সেই কাজ করছেন। কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত নীতির জন্য এদের চাকরি দেওয়া যাচ্ছে না বলেই আমাদের এই ব্যবস্থা করতে হচ্ছে। আজকে পশ্চিমবাংলার শহরগুলিতে যে বিল্ডিং অ্যাকটিভিটি চলছে, রাজ্য সরকার তার নিজের আয়ের মধ্যে হাউজিং বোর্ড, হাউজিং ডাইরেক্টরেট, সি. এম. ডি. এ এইসব প্রতিষ্ঠান কাজ করছে। এখানে যারা মিস্ত্রি বা হেল্পারের কাজ করছে তাদের মজুরি আজকে ১২০ টাকা, ১০০ টাকা করা হয়েছে, তাদের কাজের দিনের সংখ্যা আজকে বেড়েছে। এক একটা জায়গায় আজকে স্যাটেলাইট টাউনশিপ বা মহানগরীর সংখ্যা ক্রমশ বাড়ছে। নতুন নতুন মানুষ সেই আবাসনে আসছে। সেইখানে নানাধরনের কর্মসংস্থান সৃষ্টি হচ্ছে, বাজার-দোকান-ট্রান্সপোর্ট, ইত্যাদি গড়ে উঠছে। পশ্চিমবাংলার বেশিরভাগ জেলাতেই এই অ্যাক্টিভিটি আমরা দেখতে পাচ্ছি।

২৩ বছরে বামফ্রন্টের শাসনে আমি একজন সদস্য হিসাবে আমার কোনও হতাশা নেই। হতাশাজনিত কারণে কোনও নেতিবাচক মনোভাবও নেই। আমার মধ্যে আছে প্রত্যাশা। দৃষ্টান্তমূলক ভিত্তিতে সেই প্রত্যাশা আমার মধ্যেও জন্মেছে এবং পশ্চিমবঙ্গ সরকারের ২৩ বছরের ইতিহাস আমি মনে করি না যে, সমস্ত কিছুটাই ইতিবাচক। নিশ্চয় কিছু নেতিবাচক দিক আছে। কিন্তু আমি একজন সচেতন মানুষ হিসাবে নির্বাচিত

জনপ্রতিনিধি হিসাবে আমার কণ্ঠস্বর যখন এই অ্যাসেম্বলির মধ্যে সোচ্চার করব, তখন কি আমরা সেই নেতিবাচক দিকগুলিকে প্রাধান্য দেব না? যেগুলি খুবই নগণ্য। নিশ্চয় আমরা দেব। ইতিবাচক এবং নেতিবাচক সংখ্যাতত্ত্বের ভিত্তিতে কতটা ফারাক আছে, সেটা আমাদের সকলকে জ্ঞাত করব না? এই নেতিবাচক দিকটাই কি পশ্চিমবঙ্গের দৃষ্টান্ত? নিশ্চয় আমাদের পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে কিছু ত্রুটি দুর্বলতা আছে। তার থেকে আমরা কিভাবে আমরা ত্রুটিমুক্ত হতে পারি সেটা দেখতে হবে। এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে আমরা পশ্চিমবঙ্গের ভালো করতে চাই। পশ্চিমবঙ্গের উন্নয়ন, পশ্চিমবঙ্গের যে অগ্রগতি সেটা আমি দেখব ভারতের নিরীখে। আজকে ভারতকে দেউলিয়া করে দেওয়া হচ্ছে। বিকিয়ে দেওয়া হচ্ছে। আমি মনে করি একজন স্বাধীন দেশের মানুষ হিসাবে আমেরিকার রাষ্ট্র প্রধানকে নিয়ে এসে যে ঘটনা ঘটিয়েছে, সেটা একটা নজিরবিহীন ঘটনা। সেই কারণে আমি বলতে চাই যে, আজকে কেন্দ্রীয় সরকার যখন বাজেট উপহার দিয়েছেন ৩ লক্ষ ৩৮ হাজার কোটি টাকা, তখন ঘাটতি দেখিয়েছেন ১ লক্ষ ১১ হাজার টাকা। আমার পশ্চিমবঙ্গ হচ্ছে একটা অঙ্গরাজ্য। এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকেই এই বছর বাজেট পেশ করবেন ২৫ হাজার কোটি। ঘাটতি ৫ কোটি টাকা। আমি অর্থমন্ত্রী মহাশয়কে বলব যে, ঘাটতি বোধহয় ৫ কোটি থেকে একটু বেড়ে যাবে। কারণ একজন মাননীয় সদস্য বোমার আঘাতে আহত হয়েছে। আপনি তাকে হাসপাতালে পাঠালেন এবং আমি বলব যে, তার চিকিৎসা যে সর্বোত্তম হয়। বোমা মারবে, আবার তাকে সর্বোত্তম চিকিৎসা দিতে হবে। তাই আমার মনে হয় ওই ঘাটতি আবার বাড়বে।

[5-30 — 5-40 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দু-হাজার, দু-হাজার এক আর্থিক বছরের প্রস্তাবিত রাজ্য বাজেটের সমর্থন এবং বিরোধীদলের মাননীয় সদস্যরা যে ছাঁটাই প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করে এবং বক্তব্যের যতটা পারি আমি জবাব দেওয়ার চেষ্টা করছি, করে আমার বক্তব্য রাখছি। বাজেটে যে বক্তব্য রাখা হয়েছে তারপর যে বিষয়গুলো নিয়ে আলোচনা হয়েছে আমার মনে হচ্ছে যে যে মূল বিষয়গুলো, প্রসঙ্গগুলো উঠে এসেছে, প্রথমে বাজেটের মূলনীতির দিকনির্দেশ, দ্বিতীয় হচ্ছে রাজ্যের উন্নয়নের প্রসঙ্গ বিভিন্ন ক্ষেত্রে, তিন নম্বর হচ্ছে রাজ্য বাজেটের আর্থিক দিকটা পরিকল্পনা ব্যয়, রাজস্ব আদায়, রাজস্ব ব্যয় তার মধ্যে সমতার প্রসঙ্গগুলো, তারপর একটু করের প্রসঙ্গ খুব অল্প হলেও এসেছে। আমাকে স্পর্শ করতে হবে। কর্মসংস্থান এবং বিকেন্দ্রীকরণ। সর্বশেষ মাননীয় বিধায়কদের যে বিষয় তাদের এলাকাগত উন্নয়নের জন্য অর্থ বরাদ্দের প্রস্তাব আনা হয়েছে। আমি যতটা পারি জবাব দেব। সমগ্র দেশে আমরা মনে করছি যে নির্বিচারে উদার নীতি, নির্বিচার বিশ্বায়নের নীতি যে নীতি নিয়ে দেশ

চালানোর চেষ্টা করা হচ্ছে গত ৯ বছর ধরে, অংকের হিসাব মেলাতে গিয়ে দেখা যাচ্ছে যে সাধারণ শ্রমজীবী মানুষ এর পক্ষে সেটা লাভজনক হয়নি। মাননীয় বিরোধীদলের সদস্য শ্রী পুলক দাস বলছিলেন সূচকের কথা। কেন্দ্রীয় আর্থিক সমীক্ষায় এই তথাকথিত নীতি ঘোষণা করার আগে আট বছর আগে শিল্পের বার্ষিক বৃদ্ধির ৮.৪৩ শতাংশ, পরের আট বছরের মধ্যে ২৫.৮ শতাংশ। সর্বশেষ যে তথ্য পাচ্ছি বেকারের সংখ্যা গোটা দেশে ৪ কোটি অতিক্রম করেছে। আমদানি, রপ্তানির বিপজ্জনক অবস্থা গেছে। ১০ হাজার কোটি টাকা ছিল ৯১তে। সেটা ৩৪ হাজার কোটি টাকা অতিক্রম করেছে। আমরা মনে করছি যে এটা চরম সঙ্কট। এই পথটা সঠিক পথ নয়। মাননীয় অতীশ সিনহাও বলেছেন যে এই নীতিটা ঠিক না। এটা নিয়ে আমাদের চিন্তা করতে হবে। মাননীয় সদস্য শৈলজাবাবু বলেছেন যে এটা ঠিক না। অনেকেই বলেছেন নিজের মতো করে। কিন্তু বাদলবাবু ভিন্ন কথা বলেছেন। আপনাদের রাজনৈতিক প্রয়োজন বুঝতে পারি। সেটা বলছি না কিন্তু নিজেদের ভেতর থেকে বলেছেন যে একটা ভাবনা চিন্তা করা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৯ বছর আগে আমরা এই কথাটা বলেছি। ৯ বছর ধরে পুনরুক্তি করতে করতে আমরা ভাবছি যে সারা দেশ যেভাবে চলছে সেটা ঠিকভাবে চলছে না। এই নীতিটা সম্বন্ধে চিন্তা করা উচিত।

এই নীতিটা সম্বন্ধে নতুন করে চিন্তা করা উচিত। এই চিন্তা করার ক্ষেত্রে একটা বিকল্প নীতির প্রস্তাব আমরা রেখেছি। আমরা বলছি একটা সামাজিক দিক নির্দেশ রাখতে হবে— যেটুকু ক্ষমতা তা দিয়ে উৎপাদন বৃদ্ধি করে সবচেয়ে বেশি কর্মসংস্থান বৃদ্ধি করার জন্য। মূল দুটো ভিত্তি, তার একটা তাত্ত্বিক দিক আছে। এখন সময় নেই, আমি যাচ্ছি না। যেখানে বাজার আছে সেখানে বাজার ব্যবস্থার মধ্যে একচেটিয়াত্ব ভেঙে যতদূর সম্ভব প্রতিযোগিতা অবস্থা সৃষ্টি করা প্রযুক্তি সাপেক্ষে। আর যেখানে বাজেট বাজার দিয়ে সমর্থন হবে না সামাজিক উদ্যোগে সরকারের প্রয়োজন আছে সেখানে সরকারের মধ্যেও যদি একচেটিয়াত্ব কোথাও থাকে সেটা ভাঙতে হবে, এটাই বিকেন্দ্রীকরণ। বিকেন্দ্রীকরণকে সঠিক পথে নিয়ে যেতে হবে। আমি আর আলোচনায় যাচ্ছি না। এই দুটি মূল ভিত্তির উপর দাঁড়িয়ে কেন একটা স্বনির্ভরতা নীতি দরকার, বহিঃ-বাণিজ্যে কেন স্বনির্ভরতা দরকার এগুলি আপনারা বলেছেন। অনেকগুলি রাজ্যের ক্ষেত্রে সত্যিই প্রয়োগ করা যায় না। বহিঃ বাণিজ্যের ক্ষেত্রে রাজ্য কি করবে, এটা তাপসবাবু বলছিলেন। যেগুলি করা যায় তার মধ্যে যে পদক্ষেপগুলি আমরা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে নিয়ে প্রচেষ্টা নিচ্ছি সেখানে আপনারা ভিন্ন মত প্রকাশ করেছেন। আপনারা বলেছেন বিকল্পনীতি প্রয়োগে যদি এই এই হয় আমরা মনে করছি রাজ্যে উন্নয়ন হয়নি, এর ফলটা ভাল হয়নি। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দ্বিতীয় আলোচনায় আসছি। এই উন্নয়নের ক্ষেত্রে এখানে মাঝে মাঝে আপনারা বলেছেন তথ্যের কারচুপি। আমি সেজন্য প্রত্যেকটি

ক্ষেত্রেই অত্যন্ত সতর্কতা নিয়ে তথ্যের উৎসগুলি পর্যন্ত বলেছি যেগুলি প্রকাশিত তথ্য এবং শতকরা ৯০ ভাগ এগুলি কেন্দ্রীয় সরকারের প্রকাশিত তথ্য। দয়া করে আপনারা ওটা বলবেন না, যদি কোনও আলোচনা থাকে করবেন। আমি তথ্যের উৎসগুলি বলতে বলতে গেছি। আমরা মনে করছি উন্নয়নের ক্ষেত্রে প্রত্যেকটি দিকে পদক্ষেপ গুরুত্বপূর্ণ এবং যেহেতু ফার্ম ম্যানেজমেন্ট স্ট্যাডিজের তথ্যগুলি আমাদের রাজ্যে ৩৪১টি ব্লক, প্রত্যেকটি ব্লক থেকে উঠে আসছে যে একর পিছু মোট উৎপাদন বাড়ানো একর পিছু মোট কর্মসংস্থান বাড়ানো সব চেয়ে বেশি রেকর্ড। আমরা জোতদার, জমিদারের জমিতে পাচ্ছি না, মাঝারি কৃষকের জমিতে পাচ্ছি না, তাই ছোট কৃষকের জমি, তাই ভূমি সংস্কার। এটা নিয়ে ভূমি সংস্কার তথ্যে পাছে কোনও প্রশ্ন হয় তাই আমি কেন্দ্রীয় সরকারের সংস্থা ন্যাশনাল স্যাম্পেল সার্ভে অর্গানাইজেশন N.S.S.O. যে তথ্য যে সমীক্ষা প্রকাশ করেন তার তথ্য বলছি। আমরা বলেছি ১৯৯২ সালের সর্বশেষ যে তথ্য পাওয়া যাচ্ছে সারা দেশে যেখানে ক্ষুদ্র প্রান্তিক কৃষকের হাতে ৩৪ পারসেন্ট জমি আছে, পশ্চিমবঙ্গে ৭১ পারসেন্ট জমি এবং তার পর ৫ বছরে যেহেতু ওখানে একটা শূণ্য স্থান থাকছে যেটা গৃহীত হয়েছে সর্বভারতীয় স্তরে প্রত্যেকটি রাজ্যের ভূমি ও রাজস্ব মন্ত্রীরা যে তথ্য দিয়েছেন তাতে দেখা যাচ্ছে পরের সময়গুলিতে যে পরিমাণ জমি নস্তিকরণ হয়েছে তারও ৫৪ পারসেন্ট গোটা দেশের মাত্র ৩ পারসেন্ট জমি থাকলেও পশ্চিমবঙ্গে হয়েছে প্রায় ৮১ হাজার একর এবং সম পরিমাণই প্রায় বন্টন হয়েছে। এর মধ্যে কোথাও যদি উল্টো দিকে গতি থাকে সেটা ছাপিয়ে মূলগতি নীট বন্টন ভূমি সংস্কারের উর্ধ্বগতি উপরের দিকে মাননীয় সদস্য কমল গুহ যে যুক্তি দেখিয়েছেন আমি সেটা খন্ডন করলাম। এটা একেবারে পাট্টা ধরে ধরে এই তথ্য আছে আরেকটা আছে বনায়ণের ক্ষেত্রে। আরেকটা প্রশ্ন করেছিলেন এই যে বনসৃজনের তথ্য এটা কি অফিসাররা দেন? না, আমি অফিসারদের উপর নির্ভর করি না, আমি সবটা অফিসারদের উপর নির্ভর করি না। আমি উপগ্রহ মারফৎ এই কেন্দ্রীয় সরকার প্রত্যেকটি রাজ্যে তথ্যটা দিচ্ছেন। মূল বনাচ্ছাদন এবং তার পর যেটা বলেছেন ভেজিটেটিভ কভার যা হয়েছে, সারা দেশে ৮৮ থেকে ৯৯ মধ্যে বনাচ্ছাদন কমে গেছে। ব্যতিক্রমী রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গ বেরিয়ে আসছে, হচ্ছে ১৪.২ থেকে ১৫.১ এই পর্যন্ত এবং সামাজিক বনসৃজন এটা ২৮ পারসেন্ট বৃদ্ধি পাচ্ছে। যদি আপনাদের কারওর কাছে কোনও খবর থাকে বনাচ্ছেদন হচ্ছে উত্তরবঙ্গ বা অন্য কোথাও—কারণ আমার মনে পড়ে যাচ্ছে যখন পঞ্চায়েতের মাধ্যমে এবং পঞ্চায়েতই শেষ কথা নয়, মানুষকে নিয়ে বন রক্ষার উদ্যোগ খুব প্রিয় প্রয়াত পরিমল মিত্র মহাশয় নিয়ে ছিলেন। লাটাগুড়িতে রামসাঁই পরীক্ষা, তখন আমি বিশ্ববিদ্যালয়ে পড়াই, আমাকে দিয়ে একটা মূল্যায়ন করিয়ে ছিলেন, সেখানেই যাত্রা শুরু। এটা এখন ভারতবর্ষে অন্য জায়গায় মেনে নেওয়া হয়, এর পরও যদি কোথাও ভিন্ন কিছু দেখে

থাকেন ভাসা ভাসা বলবেন না। নির্দিষ্ট করে বলুন অমুক জায়গায় দেখেছেন। খুব তীক্ষ্ণ পদক্ষেপ আমরা নিয়ে নেব।

[5-40 — 5-50 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ভূমি সংস্কারের পরে সেচের কথাটা একটু বলছি। এখানে অনেকগুলো গুরুত্বপূর্ণ বিষয় এসে গেল। সেচের ক্ষেত্রে আমরা বলেছি—আমি একটা গোটা তথ্য বলে নিই আপনাদের সময়েও যেগুলো প্রকাশিত তথ্য, প্রকাশিত নয় এমন কোনও তথ্য নেই। তখন সেচের আওতায় কত নিট জমি এসেছিল আর আমাদের সময়েই বা কত সংযোজন হয়েছে। তার কারণ, বিরোধী দলের সদস্য মাননীয় সৌগত রায় মহাশয়, উনি বোধ হয় ব্যস্ততার জন্য এখন উপস্থিত নেই—উনি বলেছিলেন, আপনারা বিদ্যুতের উপর বেশি জোর দিচ্ছেন, সেচের উপর একটু বেশি গুরুত্ব দিন। উনি না বললে আমি প্রশ্ন তুলতাম না, এখানে আনতামও না। তাতে আমি দেখতে পাচ্ছি, ১৯৪৭-৪৮ এই সময়ে, স্বাধীনতার ঠিক পরে আমাদের রাজ্যে যে নেট কৃষি জমি তার ১৬ শতাংশ ছিল সেচের আওতায়। আর, আপনারা যখন চলে গেলেন ৩১ শতাংশে উন্নীত করেন। মানে ১৫ শতাংশ যোগ করেন ২০ বছরে, এই ৩১ থেকে আমরা ৬০ শতাংশে এনেছি ২২ বছরে। মানে আপনারা যদি ১৫ করেন তাহলে আমরাও প্রায় ৩০-এর মতো, প্রায় একই সময়ে করেছি দ্বিগুণ গতিতে। যেহেতু মাননীয় সৌগতবাবু বলেছিলেন তাই আমি বলে দিলাম। সেচের ক্ষেত্রে দ্বিগুণ অগ্রগতি, ইত্যাদি হয়েছে।

মাননীয় বিরোধী সদস্য প্রমথনাথ রায় মহাশয় কি এখানে উপস্থিত আছেন? উনি তো আমার নাম ধরে একটা প্রশ্ন করেছেন। কিন্তু নিজেই চলে গেলেন মাননীয় অধ্যক্ষ মহাশয়। উনি, আমার যতদূর ধারণা, যে সি. এ. ডি. পি.-র কথা বলেছেন তাতে একটা তথ্যগত ভুল বলে ফেলেছেন—২১-টা নয় ২২-টা সি. এ. ডি. পি. আছে। উনি বোধ হয় কালীয়গঞ্জ সি. এ. ডি. পি.-র কথা বলছিলেন যে, সেখানে জল করের হারটা কি নেওয়া হচ্ছে আর অন্য জায়গায় কি নেওয়া হচ্ছে। এই ছিল প্রশ্ন। তার উত্তরটা আমি দিয়ে দিচ্ছি। যে নীতিটা নিয়ে আমরা চলার চেষ্টা করছি—নলকূপ তা সে গভীর, অগভীর, মাঝারি—নলকূপ বসানোর খরচ রাজ্য সরকার বহন করবে। যদি সেটার কোনও বড় মেরামতির প্রয়োজন হয়, রাজ্য সরকার বহন করবে। কিন্তু চালানোর যে খরচ সেটা উপকৃত কমিটির মাধ্যমে—এটা জলকর-টলকর নয়—এটা এলাকার কৃষকরা যদি বহন করেন। ১ হাজারটি, ক্ষুদ্রসেচ দপ্তরের ভিন্ন নাম এখন, প্রকল্পে এটা করে লাভ পাওয়া গেছে, ভাল চলছে এবং তাতে অনেক জায়গায় উদ্বৃত্ত হচ্ছে। এই মডেলটি আমরা সব জায়গায় আনার চেষ্টা করছি। তাতে ১৮ টাকা একর ইঞ্চ, তাই দিয়ে বলা উচিত, আমি একটা গড় বলছি, এই অপারেশন অ্যান্ড মেন্টেনেন্স কস্ট চালানোর খরচ

তোলার জন্য যেটা লাগে সেটা নিই। মাননীয় জল সম্পদ উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয় ৩০ তারিখে একটা সভাও ডেকেছেন। এটা আমরা সব জায়গায় করার কথা বলছি। কারণ, বাইরে যেখানে একজন ব্যক্তিগত মালিকানায় টিউবওয়েল বসিয়ে দিলে ৪০ টাকা একর ইঞ্চ নেয় সেখানে এর মধ্যে অনেক টাকা সাবসিডি দিয়ে ১৮ টাকা একর ইঞ্চের কথা আমরা বলছি। যেহেতু, মিঃ রায় চলে গেছেন তাই এত বিস্তৃত ভাবে না বললেও হয়ত চলত, তবুও আমি বলে দিলাম। এই সেচ ইত্যাদির ক্ষেত্রে এটা কিন্তু আমরা সব জায়গায় রাখছি যে অপারেশন ও মেন্টেনেন্স কস্ট দিলে, একটা সারপ্লাস যদি করেন, আপনি আপনার এলাকায় ব্যবহার করবেন।

গঙ্গা-পদ্মা ভাঙ্গনের ক্ষেত্রে আমার মনে হয়েছে যে বক্তব্য মাননীয় রামপ্রবেশ মন্ডল, আবু সুফিয়ান সরকার, সাবিত্রী দেবী রেখেছেন—সাবিত্রী দেবী চলে গেছেন—বিষয়টার প্রতি আমি খুবই গুরুত্ব দিচ্ছি এবং দিয়ে তার উত্তর দেবার চেষ্টা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যারা আছেন তারা আমার থেকে বেশি জানেন। ফারাক্কা ব্যারেজ হবার পরে এটা কাম্য ছিল যে গঙ্গা নদী ঠিক তার মূল খাতে, একেবারে মধ্যখাতে প্রবাহমান হবে। কিন্তু যেটা ঘটল সেটা হচ্ছে, ফারাক্কার উপর এটা বা-দিক ঘেসেছে অর্থাৎ মালদাকে আঘাত করেছে এবং নিচেটা ডান দিকে আঘাত করেছে। এটা স্থানীয় ভাবে অনেক দিন ধরে পরিলক্ষিত হচ্ছিল এবং যেহেতু আমরা আমাদের দেশের ভূমি হারাচ্ছি এবং যেহেতু কোনও কোনও জায়গায়, যেমন জঙ্গীপুর বা তার নিচের কোনও কোনও জায়গায় পদ্মা এবং ভাগিরথীর মধ্যে ব্যবধান বিপজ্জনক ভাবে কমে যাচ্ছে তাই আমরা বারংবার মনে করেছি, এই সভা মনে করেছে, এটা জাতীয় স্তরের একটা সমস্যা এবং আমার মনে পড়ছে আমরা সকলে মিলে মাননীয় দেবেগৌড়া তখন প্রধানমন্ত্রী ছিলেন, একটা বিশেষজ্ঞ কমিটি করেন। তারা একটা রিপোর্ট দেন। সেই রিপোর্টে প্রাথমিকভাবে ৩১২ কোটি টাকা আর ৬১৩ কোটি টাকা দীর্ঘমেয়াদিতে দেওয়ার কথা ওরা বলেন। তাতে মূল হচ্ছে, মধ্যখাতে প্রবাহমান করা, অ্যাপ্রনিং করে দেওয়া—এই নিয়ে ছিল।

এই রকম যে কোনও জাতীয় স্তরের প্রকল্প, পাঞ্জাব হলে কি হত? ১০০ ভাগ খরচ কেন্দ্রীয় সরকার বহন করেছেন আমরা বলেছি, আপনারা এগিয়ে আসুন, রাজ্য একা পারবে না। আমাদের খারাপ লেগেছে যে, ওরা শেষ পর্যন্ত বলেছেন, 'না, কেন্দ্র এত দেবেন না, এটা অর্ধেক হবে'। আচ্ছা ঠিক আছে। ৩ বছর হয়েছে আমরা রাজ্য সরকার ৬০ কোটি প্রথম ২ বছরে দিয়েছেন, ঐ তিনশোর হিসেব মনে রেখে, কেন্দ্রীয় সরকার কিন্তু ৩০ কোটির বেশি দেননি। আমাকে মাননীয় আবু সুফিয়ান সাহেব জিজ্ঞাসা করেছিলেন মাননীয় রামপ্রবেশ মন্ডল বোধ হয় জিজ্ঞেস করেছেন, আগামী বছর কি

নির্দিষ্ট বরাদ্দ হার? হ্যাঁ, নির্দিষ্ট বরাদ্দ। ৫০ কোটি টাকা নির্দিষ্ট বরাদ্দ করা হয়েছে। আমরা চাইছি কেন্দ্রীয় সরকার এগিয়ে আসুন, তার করণীয় কাজটা করুন। কারণ একটা ড্রেজিং করতে হবে, তা না হলে হবে না। আপনারা তো জানেন, এটা বিশেষ করে মাননীয় রামপ্রবেশবাবু এখানে বক্তব্য রেখেছেন, উনি মানিকচক এলাকার মানুষ। মানিকচক, কালিয়াচক (এক) ও (দুই) পর পর একেবারে ক্ষতিগ্রস্থ। মুর্শিদাবাদের ধুলিয়ান থেকে আরম্ভ করে জলঙ্গী প্রত্যেকটা ক্ষতিগ্রস্থ এলাকা। এবং এই কাজটা, আপনারা যেটা বলেছেন যে, বর্ষার আগে দ্রুততার সঙ্গে তুলুন। আপনারা জানেন যে, আমরা নিয়মের একটু বাইরে গিয়ে ম্যাকিনটস্ বার্ণের মাধ্যমে অর্ডার দিয়ে মালদার কাজটা সেই ভাবে হচ্ছে। মুর্শিদাবাদেরও ব্যাপারেও আমরা সেই দিকে যাওয়ার চেষ্টা করছি। এটা আপনারা বলার পরে আমাদের মাননীয় সেচ মন্ত্রীর সাথে কথা বলি, তার মাধ্যমে কাজটাকে তুলতেই হবে। এটা আমি শুধু সেচের কথা বলে রাখছি, যেটা আপনারা সঠিক ভাবে দৃষ্টি আকর্ষণ করেছেন আমাদের। আপনি আলাদা ভাবে আমাকে বলেছেন। আমি যতটা পারি আপনাদের এলাকার ধুলিয়ান, ভগবানগোলা প্রত্যেকটা আলাদা আলাদা করে আমি নিয়েছি। আমার মূল বক্তব্য হচ্ছে, আপনারা যেখানে দৃষ্টি আকর্ষণী করেছেন এটা আমি গ্রহণ করছি। এটা ইমপ্লিমেন্ট করার ক্ষেত্রে এই সেচ দপ্তরগুলি একত্রিত করে ৩৩৫ থেকে ৪৯৪ কোটি টাকা প্রায় ৫০ পারসেন্ট বৃদ্ধি করা হয়েছে। এবারে কৃষির উৎপাদনের ব্যাপারে বলছি, এই তথ্যগুলোর উৎস হচ্ছে কেন্দ্রীয় কৃষিমন্ত্রক। তার থেকে মূল ঠিক যেখানে তুলনা করতে পারছি তাতে খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে সমগ্র দেশের যেগুলো প্রধান রাজ্য তার ১৯৮০-৮১ থেকে ১৯৯৮-৯৯ এই দীর্ঘ সময়ে বার্ষিক বৃদ্ধির হার হয়েছে ২.৫ পারসেন্ট। পশ্চিমবাংলায় সর্ব প্রথম ৪.২ পারসেন্ট। এটা আপনারা উন্নয়ন বলবেন না? এটা প্রথম স্থানে আমরা চলে গেছি। চালের ক্ষেত্রে আমরা প্রথম স্থানে চলে গেছি, আলুতে দ্বিতীয় এবং উৎপাদনশীলতার ক্ষেত্রে আপনারা বারংবার বলার পরে বলছি, উৎপাদনশীলতার ক্ষেত্রে হেক্টর প্রতি উৎপাদনের ক্ষেত্রে আপনাদের সময়ে স্থান দশেরও নিচে ছিল। আমরা একটা একটা করে উঠতে উঠতে উৎপাদনশীলতার ক্ষেত্রে তৃতীয় স্থানে গিয়েছি। পাঞ্জাব, হরিয়ানা তারপর পশ্চিমবাংলা এবং উৎপাদনশীলতার হারের বৃদ্ধির ক্ষেত্রে সারা ভারতবর্ষে যেখানে ২.৪ সেখানে আমাদের ৩.৬। আমরা তৃতীয় অর্থাৎ হরিয়ানার পরে আমরা। আপনাদের তুলনায় এটা উর্ধ্বগতি। এটা বলবেন না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরপরে একটা প্রশ্ন এখানে এসেছে যে, এক জন বলেছেন যে, আপনি কি করে বললেন যে, এই বছর এরকম বন্যার পরে উৎপাদন বৃদ্ধি পাবে? আমি নির্দিষ্ট ভাবে জেলাওয়াড়ি বলে দিচ্ছি। গতবারে বিধ্বংসী বন্যা হয়েছিল, এবারে বিধ্বংসী বন্যা হয়েছে। এখানে মালদা, মুর্শিদাবাদের বিধায়ক আছেন। আমার চেয়ে ভাল জানেন যে, গতবারের বন্যার থেকে এবারে বন্যার একটা তফাৎ আছে। গতবারের

বন্যায় মালদাতে দেড় মাসের বেশি জল দাঁড়িয়েছি, মুর্শিদাবাদেও জল দাঁড়িয়েছিল। এবারে আঘাত হয়েছে দক্ষিণবঙ্গে কলকাতার আশেপাশে। কিন্তু মূল ধান-চাল উৎপাদনে অতক্ষণ দাঁড়ায়নি, ক্ষতিটা পরিকাঠামোয় হয়েছে, রাস্তায় হয়েছে, সেচ বাঁধে হয়েছে। আমন উৎপাদনের পাকা তথ্য আমার কাছে এসে গেছে। আপনারা কে বললেন, শুধু কৃষি দপ্তরের। এটা কৃষি দপ্তরের নয়। মাননীয় কমলবাবুর তো মনে থাকার কথা। উৎপাদনের তথ্য আপনারা শুধু কৃষি দপ্তরে ব্যবহার করতেন। আমরা কৃষি দপ্তর স্ট্যাটিস্টিক গড়টা নিয়ে করি। তাতে বেরোচ্ছে—গতবারে শুধু আমনের ক্ষেত্রে যেখানে ৭৬ লক্ষ টন হয়েছিল এবারে আমনের ক্ষেত্রে ৮৯ লক্ষ টন হয়ে গেছে, এখানে একটা বড় বৃদ্ধি হয়েছে। বোরোর ব্যাপারে এলাকার যা খবর এসেছে, তার যা গতি-প্রকৃতি তার ভিত্তিতে তাই মাননীয় অধ্যক্ষ মহাশয় এবারে একটা প্রশ্ন আপনারা রেখেছেন, এই ধরনের উৎপাদনের কি প্রভাব দারিদ্র্য দূরীকরণে পড়েছে।

[5-50 — 6-00 p.m.]

কি প্রভাব দারিদ্র দূরীকরণে পড়েছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে একটা প্রশ্ন এসেছে, কেউ কেউ জিজ্ঞাসা করেছেন দারিদ্র্য সীমার নিচের জনসংখ্যার যে অনুপাত, সেই অনুপাত কি কমেছে? আমি এখানে উল্লেখ করছি। আমার এই তথ্যের উৎস হচ্ছে কেন্দ্রীয় যোজনা কমিশন। তারা এই তথ্য দিচ্ছেন এবং ভিন্ন ভিন্ন সময় দিচ্ছেন। তাদের দেওয়া সর্বশেষ তথ্য বলছে, ১৯৭৭ সালে যে সময় আপনারা এখানে ক্ষমতা থেকে চলে যাচ্ছিলেন সেই সময়ে সর্বভারতীয় ক্ষেত্রে দারিদ্র্য সীমার নিচে ছিলেন ৫১.৩ শতাংশ মানুষ। আর আপনাদের রাজত্বের শেষ সময় পশ্চিমবঙ্গে দারিদ্র্য সীমার নিচে ছিলেন ৬০.৫ শতাংশ মানুষ। সর্বভারতীয় ক্ষেত্রের চেয়ে অনেক বেশি ছিলেন। এই যে সর্বশেষ তথ্য, নবম যোজনায় প্রকাশিত তথ্য, এই বইটা একটু উল্টে দেখুন। ১৯৯৭ সালের তথ্যে দেখছি সারা ভারতবর্ষে দারিদ্র্যসীমার নিচের মানুষের সংখ্যা কমে ২৯.১ শতাংশ হয়েছে এবং পশ্চিমবাংলার ক্ষেত্রে আরও তীব্রভাবে কমে ২৫.১ শতাংশ হয়েছে। আপনারা যখন দিল্লিতে ক্ষমতায় তখনকার আপনাদের দেওয়া তথ্যই এ-কথা বলছে যে, দারিদ্র্য সীমার নিচের মানুষের সংখ্যা সারা দেশ থেকে পশ্চিমবাংলায় কমে এসেছে। আর আপনাদের সময় সারা দেশের তুলনায় অনেক বেশি ছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা ন্যাশনাল কাউন্সিল অব অ্যাপ্লায়েড ইকনোমিক রিসার্চ-এর একটা বই এনেছেন। বইটা আমার কাছেও আছে। অতীশ সিন্‌হা মহাশয়, আপনাকে বলছি এই বইতে যা বলা হয়েছে তা তারা ১৯৯৩-৯৪ সালে একটা সমীক্ষা করেন। পশ্চিমবাংলার ক্ষেত্রে ঐ সমীক্ষার গ্রহণযোগ্যতা নিয়ে আমি প্রশ্ন তুলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে কোনও সমীক্ষার ক্ষেত্রেই আপনি জানেন মোট জনসংখ্যার নমুনা হিসাবে অন্তত ৫% ধরা না

হলে ইনফারেন্সের কোনও বেসিস থাকে না। ওরা সমীক্ষা করলেন ১৯৯৩ থেকে ১৯৯৯ সালের। এই সময়ে পশ্চিমবাংলার গ্রামের সংখ্যা হচ্ছে ৩৮ হাজার। ওরা ৭৮-টা গ্রাম নিয়ে সমীক্ষা করলেন। যেটা .২ শতাংশ ; ৫ শতাংশের অনেক কম। ৫০ লক্ষ জনসংখ্যার জায়গায় ওরা ১,২০০ জনসংখ্যার ওপর সমীক্ষা করলেন—.০২ শতাংশ। এটা ওরা ১৫/১৬ পাতায় বলেছেন এবং ২৬ পাতায় নিজেরাই বলেছেন, it is likely that this survey has under estimated the rural Bengal infer. এটা বোধ হয় অতীশদা পড়তে সময় পাননি। পড়লে বলতেন না। আমার মতো যারা এখনও সপ্তাহে অন্তত একদিন অবৈতনিকভাবে অর্থনীতি পড়ান বা যারা অ, আ, ক, খ-টুকু জানেন অর্থনীতির তারা নিশ্চয়ই বলবেন যে, এর কোনও বৈজ্ঞানিক ভিত্তি নেই। এ বিষয়ে পরে আমি অতীশদার সঙ্গে ভাল করে আলোচনা করব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা মূল জায়গায় আসছি—ভূমিহীন ক্ষেত মজুরদের মজুরি কিভাবে বাড়ছে। মূল্য-সূচকের চেয়ে বেশি হারে বাড়ছে, না কম হারে বাড়ছে? কোনও মূল্য-সূচক? এগ্রিকালচারাল ল্যান্ডলেস লেবারদের একটা মূল্য-সূচক প্রকাশিত হয়। তাতে দেখা যাচ্ছে, আপনাদের সময় দৈনিক মজুরি ছিল ক্যাস অ্যান্ড কাইন্ড মিলিয়ে সাড়ে সাত টাকা। আর এখন ৫০ টাকারও বেশি। এই জায়গায় পৌঁছেছে। এটাকে প্রকৃত মূল্য-সূচক দিয়ে ভাগ করার পরে দেখছি যে, প্রকৃতি পক্ষে মজুরি বৃদ্ধি হয়েছে ৬৫ শতাংশ—রিয়েল ইনক্রিস হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সিরিয়াল কনজামশন এখানে সবচেয়ে বেশি। সিরিয়াল কনজামশনে প্রথম স্থানে পশ্চিমবাংলার গ্রামের মানুষ। যোজনা কমিশনের নমুনা সমীক্ষা তথ্য বলছে ১১ হাজার কোটি টাকার শিল্প পণ্য গ্রামবাংলায় ব্যবহৃত হচ্ছে। কেন্দ্রীয় সরকারই এটা বলছেন। তাহলে আপনারা কোনওটায় অধগতি দেখলেন? আমাদের প্রত্যেক জায়গায় এই রেখা চিত্রর উর্ধ্বগতি। মাঝে মাঝে আচ্ছন্ন থাকলে পাতা উল্টে দেখা যায় না বা সব কিছু চোখে পড়ে না। প্রথম দিনই এখানে বক্তব্য রাখতে গিয়ে শিল্প ক্ষেত্র সম্বন্ধে বিরোধী পক্ষ থেকে বলা হ'ল—গোটা দেশের পরিপ্রেক্ষিতে আপনাদের সূচক কি বাড়ছে, ইত্যাদি। আমার মনে হচ্ছে শিল্প সূচকের প্রকাশিত তথ্যটা একটু দেওয়া উচিত। সেটা কি রকম? অতীতে যখন আপনারা এখানে ক্ষমতায় ছিলেন ১৯৫৮-৫৯ সালে, তখন আমাদের অবস্থান ছিল ১২৫, মহারাষ্ট্রের ঠিক পরেই—সমান সমানও বলা যায়। ১৯৫৭-৫৮ সালের পর থেকেই আপনারা ক্ষমতায় থাকাকালীন শিল্প-সূচক লাগাতারভাবে কমে কমে ১০০-র কাছে যায় ১৯৭১-৭২ সালে।

তারপর আস্তে আস্তে বাড়তে বাড়তে এখন ২০০-কে অতিক্রম করেছে। কমল কেন? আপনারা জানেন না '৫৭/৫৮ সালে কি হয়েছিল? আপনারা জানেন না মাসূল সমীকরণ নীতির কথা? আপনারা জানেন না ক্রেডিট ডিপোজিট রেসিও কমিয়ে কমিয়ে কি করা হয়েছে? আপনাদের সময় এটা ১০০ কাছাকাছি চলে গিয়েছিল। মাননীয়

সদস্যগণ, সেটা এখন ২০০ উঠেছে। এর মূল জায়গাটা বলি। আমাদেরও কিছু দিন ভাল এগুচ্ছিল না। '৯১/৯২ সালে ২ শতাংশ হারে বৃদ্ধি হয়েছিল। '৯৩/৯৪ সালে ৪.৩ শতাংশ, '৯৬/৯৭ সালে ৯ শতাংশ। তারপর ভারতবর্ষের ক্ষেত্রেও কমতে শুরু করে, আমাদেরও। হলদিয়ার ক্ষেত্রে চিত্রটা পরিষ্কার করে বলা ভাল। হলদিয়ার ক্ষেত্রে তার ন্যাপথা ক্রাকার প্ল্যান্ট গত ৪ঠা মার্চে তার ন্যাপথা চূর্ণ করার প্রক্রিয়া শুরু করে দিয়েছে। এর বাণিজ্যিক উৎপাদন এপ্রিলে শুরু হবে, আগামী দু তারিখ রবিবার এর শুভ অনুষ্ঠান হবে। এখন ডাউন স্ট্রিম মানে নিম্নমুখী শিল্প তারও একটা সামগ্রিক পরিকল্পনা হলদিয়া পেট্রো কেমিক্যাল, রাজ্যের ক্ষুদ্র শিল্প দপ্তর, এমনি শিল্প দপ্তর, এরা করে ফেলেছেন। তাতে প্রথম বছরের মধ্যে ৩৫৪টা স্থাপন করার পরিকল্পনা আছে এবং তাতে ৫৫ হাজারের প্রত্যক্ষ ও পরোক্ষভাবে কর্মসংস্থান হবে। ৫ বছরের মাথায় ৩৪৯টি সংস্থা, ২.২৫ লক্ষের কর্মসংস্থান। আমার মনে হয় এই যে নিম্নমুখী শিল্প, এর প্রকল্প খরচ কিন্তু ২০/২৫ লক্ষ থেকে ৪/৫/৬ কোটি টাকার মতোন এবং এর ৬০ শতাংশ ক্ষুদ্র শিল্প, মাঝারি শিল্প হবে। আমি পরিষ্কারভাবে বলি, উত্তরবঙ্গের অনেকগুলি জেলা—প্রতিটি জেলা থেকে এর জন্য উদ্যোগ নেওয়া উচিত যেন সেখানে এই ডাউন স্ট্রিম ইউনিটগুলি স্থাপিত হয়। এটা যাতে কুচবিহার থেকে পুরুলিয়া, উত্তর ২৪ পরগনা, দক্ষিণ ২৪ পরগনা সমস্ত জায়গায় হতে পারে তার জন্য উদ্যোগ নেওয়া দরকার। প্রশ্ন—ক'টা এর মধ্যে স্থাপিত হয়েছে? উত্তর—৪টি। প্রশ্ন—ক'টির প্রস্তাব এসেছে? উত্তর—৩৫টির এক মাসের মধ্যে। এখানে কোনও রাজনীতি নেই। এর জন্য আমাদের বিদেশি কোনও প্রেসিডেন্টকে ডাকার প্রয়োজন নেই। আমাদের রাজ্যের মধ্যে সক্ষম ব্যবসায়ী, ছোট শিল্প উদ্যোগী যারা আছেন তারা এগিয়ে আসুন। আপনারা তাদের নাম পাঠান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, এটা আটকে রাখা হয়েছিল নানান ভাবে '৭৭ সাল থেকে '৯৭ সাল পর্যন্ত—২০ বছর ধরে। সেই কাজটা আমরা শেষ করতে পেরেছি ৩৮ মাসে। ভারতবর্ষে যত পেট্রো কেমিক্যাল প্রকল্প হয়েছে তার শেষ করার গড় সময় হচ্ছে ৪৮ মাস, তার চেয়ে কম সময়ে আমরা শেষ করেছি। কাজেই দয়া করে আপনারা আর বাঁকা বাঁকা মন্তব্য করে এর আর বিরোধিতা করবেন না। সাধারণভাবে আপনারা করেননি। দীপক ঘোষ মহাশয় বুধু বলেছেন। আর কত এই ধরনের ক্ষুদ্র মানসিকতা দেখাবেন? আমি তাই সকলের কাছে আহ্বান জানাচ্ছি, সকলে এগিয়ে আসুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর পর আমি তথ্য প্রযুক্তির ব্যাপারে কয়েকটি কথা বলব। সৌগতবাবু এই প্রসঙ্গটি তুলেছিলেন, আমি তাকে উদ্দেশ্য করে বলছি, তথ্য প্রযুক্তি ব্যাপারে আমরা প্রচার খুব একটা করিনি, আমরা খুব বলতেও চাইছি না। কতকগুলি কাজ যা আমরা করেছি সেটা কোনও রাজ্য করেনি। ৮০ শতাংশ জমির যে তথ্য এটা কমপিউটারাইজড করার কাজ কোনও রাজ্য করেনি, কোনও রাজ্য বিক্রয় করের ক্ষেত্রে চেক পোস্ট থেকে

মূল জায়গায় উপগ্রহ-এর মাধ্যমে—ভিস্যাটের মাধ্যমে যোগাযোগ করেনি। তারপর স্যার, কেন্দ্রীয় সরকারও নন, কোনও রাজ্য সরকারও নন, বাজেটকে কমপিউটারাইজড করার কাজ কেউ করতে পারেননি। আমাদের গোটা বাজেট-টা সি. ডি.-র ধরা আছে। আমরা একটা জায়গায় যাওয়ার চেষ্টা করছি—বাজেটের সমস্ত তথ্য মাননীয় বিধায়কদের কাছে দিয়ে পশ্চিমবাংলার জনগণকে ঐ তথ্য একেবারে স্বচ্ছতার সঙ্গে আমরা দিয়ে দেব এই সাহস আমাদের আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষার ক্ষেত্রে একটা প্রশ্ন এসেছে। পঙ্কজবাবু বলে চলে গিয়েছেন, উনি বলছিলেন যে, এই যে আপনারা সর্বজনীন প্রাথমিক শিক্ষা করবেন বলছেন—তার নিদর্শন কোথায়? উনি বলছিলেন, '৯৭/৯৮ সালে সেই যে ৫১ হাজার ৫২১টি প্রাথমিক বিদ্যালয় ছিল তার থেকে আর তো বাড়েনি এটা। এখানে আর্থিক সমীক্ষার পরিশিষ্টে সবই তো দেওয়া আছে। সেখানে উনি আঙ্গুল চালাতে চালাতে '৯৭/৯৮-তেই থেমে গিয়েছেন। এখানে আছে সর্বশেষ এটা ৫৫ হাজার ১৭১ হয়েছে। আমাকে প্রশ্ন করা হয়েছে এই যে শিশু শিক্ষাকেন্দ্র আপনারা করছেন এতে কিছু হচ্ছে কি? আমার খুব ভাল লেগেছে শ্রী খাঁড়া মহাশয় আমার কাছে জানতে চেয়েছেন। আপনি শিক্ষক হিসাবে বলুন এটার কি হচ্ছে। আমি খুব খোলাখুলি বলছি কারণ আমি একাধিক কেন্দ্রে গিয়েছি। এখানে আমরা তিন হাজার লক্ষ্যমাত্রা রেখেছিলাম, স্থাপিত হয়েছে ৩ হাজার ৫৯টি। জেলার মধ্যে কোথায় কোথায় হয়েছে বলে দিচ্ছি।

[6-00 — 6-10 p.m.]

কুচবিহারে ১০৪ লক্ষ্যমাত্রা ছিল, ২৫৪ হয়ে গেছে ; জলপাইগুড়িতে ১১৫টির জায়গায় ১৩৫ হয়ে গেছে ; দার্জিলিংয়ে ৪০ ছিল, ৪০টি হয়ে গেছে ; শিলিগুড়িতে ২০-তে ২০ হয়ে গেছে এবং উত্তর দিনাজপুরে লক্ষ্যমাত্রা ছিল ২৭.১৫১টি হয়ে গেছে। আমার যাওয়ার সুযোগ হয়েছিল মেদিনীপুর জেলার গড়বেতার একটি শিশু-শিক্ষাকেন্দ্রে। ঐ শিশু শিক্ষাকেন্দ্রগুলিতে সাধারণ প্রাথমিক বিদ্যালয়ে যে সিলেবাস পড়ানো হয় সেই একই বই পড়ানো হয়। আমরা সাম্মানিক হিসেবে ১,০০০ টাকা সহায়িকাদের দিয়ে থাকি। সেখানে আমার যাওয়ার সুযোগ হয়েছিল। আমার সেখানে যাওয়ার সময় ঠিক ছিল ১১টা, কিন্তু আমি সেখানে ১০.৪৫-এ পৌঁছাই। তখন সেটা গমগম করছে। সেটা পাকা বাড়ি নয়, ছিটেবেড়া দিয়ে তৈরি। দেখলাম, সেখানে এক জন হিন্দু এবং এক জন মুসলিম মহিলা শিশুদের পড়াচ্ছেন। আমি তাদের বললাম, 'দয়া করে ওদের আমার পরিচয় দেবেন না। সেই সময় তারা শিশুদের 'শূণ্য' সম্পর্কে বোঝাচ্ছেন। তারা আমাকে বললেন, 'ওদের শূণ্যটা একটু বুঝিয়ে দেবেন?' আমি একটি ছোট্ট মেয়েকে একটি কবিতা বলতে বললাম। মেয়েটি একটি কবিতা আবৃত্তি করল—খোকা গেছে মাছ ধরতে খীর নদীর কুলে....। আমি তাকে জিজ্ঞাসা করলাম—খোকা তো মাছ ধরতে গেছে, তার

হাতে কি ছিল? মেয়েটি বলল—কিছুই ছিল না। আমি তখন বুঝিয়ে বললাম—এই যে কিছু না থাকা তারই সাঙ্কেতিক প্রকাশ হচ্ছে শূণ্য। সেখানে গিয়ে আমার ভুল ভেঙে গেল। শিশু শিক্ষাকেন্দ্রগুলিতে ঠিকমতোই পড়ানো হয়।

তারপর, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলছি, ইঞ্জিনিয়ারিং ইত্যাদি ক্ষেত্রে ১৯৯৪-৯৫ সালে ১২টি ইঞ্জিনিয়ারিং কলেজ ছিল। তারপর যৌথ উদ্যোগে ১১টি হওয়ায় বর্তমানে ২৩টি হয়েছে। আগামী বছর আরো ৬টি চিহ্নিত হয়েছে, কারণ ইঞ্জিনিয়ারিং কলেজের সংখ্যা আমরা আরো বৃদ্ধি করতে চাই যাতে উত্তরবঙ্গের প্রতিটি জেলায় একটি করে স্থাপিত হয়। তাছাড়া পুন্ডিবাড়ির কৃষি বিশ্ববিদ্যালয়ের সঙ্গে সঙ্গে বাঁকুড়ায় একটি গ্রামীণ কৃষি বিদ্যালয়ের কথা চিন্তা করা হচ্ছে। মেদিনীপুরেও একটি মেডিক্যাল কলেজের উপর বিশেষ গুরুত্ব দেবার চেষ্টা করা হচ্ছে আগামী বার।

এবারে আমি জনস্বাস্থ্যের ব্যাপারে আসছি। এ ব্যাপারে কে কোন জায়গায় আছে সেটা আমরা শিশু জন্ম-মৃত্যু হার দেখে বুঝব। কেন্দ্রীয় সরকারের রেজিস্টার জেনারেলের রিপোর্ট থেকে আমি বলছি যাতে ওরা কিছু বলতে না পারেন। আমরা প্রথম তিনটি রাজ্যের মধ্যে এসে গেছি। কোনও কোনও ব্যাপারে আমরা প্রথম? যেমন জন্মহারে আমরা কেরলকে হারিয়ে প্রথম, শিশু, মৃত্যুর ক্ষেত্রেও আমরা কেরলকে হারিয়ে প্রথম। তথ্য কথা বলে। আর আমরা প্রথম মানব উন্নয়নের জায়গাটায়। ১৯৯৭-৯৮ সালে এটা ছিল .৫৭, এ বছর সেটা .৬ অতিক্রম করে যাবে। আমাদের মোট উৎপাদন বৃদ্ধি পেয়েছে ৭.২ শতাংশ ; কেন্দ্রীয় সরকারের ৫.৮৮ শতাংশের অনেক বেশি। সর্বভারতীয় হার ৫.৭-এর জায়গায় আমাদের ৬.৬। এক্ষেত্রে রাজ্যগুলির তথ্য আমি জানাতে চাই। ১৯৯৪-৯৫ থেকে ১৯৯৭-৯৮ এই সময়ে মোট উৎপাদন বৃদ্ধির হারে ৬.৬ থেকে আমরা প্রথম, দ্বিতীয় গুজরাট—৫.৯, তৃতীয় মহারাষ্ট্র—৫.৮, তারপর কেরালা—চতুর্থ। সারা দেশে হচ্ছে ২৮৪৭, পশ্চিমবঙ্গে ৩০০২। আমাদের রাজ্যে মূল্যবৃদ্ধির হারটা অনেক কম। আর্থিক প্রসঙ্গে আপনারা একটা বলেছেন—আপনাদের পরিকল্পনার আয়তন বাড়ছে না।

বলেছেন আয়তন বাড়ছে না, আর বলেছেন মূলধনী খরচ বাড়ছে না। দুটি ব্যাপারে আমি প্রকাশিত তথ্য দিচ্ছি। আপনি বলেছেন এর মূল গোলমালের সূত্রপাত হয় ষষ্ঠ যোজনায়। ষষ্ঠ যোজনায় আপনি বলেছেন যে আমাদের যেটা অনুমোদিত পরিকল্পনা ব্যয় ছিল ৩৫০০ কোটি টাকার মতো বাস্তবে ব্যয় হয় অ্যাকচুয়ালস্ ২৩৬২ কোটি টাকা, এ. জি অ্যাকচুয়ালস্ যা আসছে। মানে ৬৭ শতাংশ, মানে দুই তৃতীয়াংশ। আপনি বললেন এটা একবার কম হল তাই কমটা থাকার জন্য পর পর কম থেকে গেল। এইভাবেই পরিকল্পনার আয়তন সৃষ্টি হয়—আপনি বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিরোধী দলের নেতাকে জানাচ্ছি, পরিকল্পনার আয়তন এইভাবে একেবারেই ঠিক

হয় না। পরিকল্পনার আয়তন ঠিক হয় সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স প্লাস রাজ্য যে টাকা দেয়। নরমালি হয় এইরকম। আমি সমস্তটা বলছি আপনারা একটু অপেক্ষা করুন। একটা পরিকল্পনা বাজেটের ৭০ ভাগ রাজ্য দেয় ৩০ ভাগ সেন্ট্রাল প্ল্যান অ্যাসিস্ট্যান্স। এইভাবে চলছিল। ইদানিংকালে ৭৫ ভাগ দিচ্ছে রাজ্য ২৫ ভাগ দিচ্ছে কেন্দ্র। আপনি যেটা বলবেন সেটা একটু ভিন্ন হয়ে গেছে আর কি। সত্য বাপুলি মহাশয় যেটা বললেন—কেন্দ্রর উপর নির্ভরতা কমিয়েছি আমরা। কিন্তু খেয়াল হলো পঞ্চম যোজনা যখন হয়েছিল তখন আপনারা ছিলেন। পঞ্চম যোজনায় পরিকল্পনা অনুমোদিত ব্যয় ছিল অনেক কম, ১২৪৭ কোটি টাকা। কত খরচ করেছিলেন? ৮৩৯ কোটি টাকা। ঠিক ৬৭ শতাংশ, আপনারা ঠিক দুই-তৃতীয়াংশ খরচ করেছিলেন। তখন কেন্দ্রে আপনারা ছিলেন, এখানেও আপনারা। এখান থেকে যদি বনে ষষ্ঠ যোজনায় কেন কম হল —ভুলে গিয়েছিলেন অতীশদা সেই সময় অষ্টম অর্থ কমিশনের থেকে যেটা আমাদের প্রাপ্য ছিল, ৩২৫ কোটি টাকা সেটা আপনারা শূণ্য করে দিলেন। আপনারা ভুলে গিয়েছেন সেই বছর সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স শূণ্য করে দিলেন। এইগুলি যোগ করলে আমরা দেখতে পাচ্ছি ৮৫ শতাংশ হত। সপ্তম যোজনায় এসে পরিকল্পনা অনুমোদিত ব্যয় ছিল ৪১২৫ কোটি টাকা। তাকে ছাপিয়ে আমাদের নিজেদের ধরে ৪৩৪৭ কোটি টাকা আমরা ব্যায় করি। অষ্টম যোজনায় ৯৮০০ কোটি টাকার জায়গায় প্রায় ৮৪০০ কোটি টাকা খরচ করি। কারণ কোল সেস-এর টাকাটা পেলে ১০০ ভাগ হয়ে যেত। আমরা নবম যোজনা যেটা প্রকাশ করি সেটা এখানে এসেছে। কেউ যদি একটু মিলিয়ে নেন আগে কি ছিল এখন কি হয়েছে তাহলে এটা খুব পরিষ্কার হয়ে যাবে। আপনারা তো আমাকে সমালোচনা করেছেন যে পরিকল্পনা ব্যায় আপনার এমন কি হচ্ছে, ইত্যাদি। ১৯৭৬-৭৭ সালে আপনাদের শেষ বছরে পরিকল্পনা ব্যায় আপনারা করেছিলেন ২২৮ কোটি টাকা, এটা একটু ছোট পরিকল্পনা বাজেট ছিল, ১৯৮৬-৮৭ সাল ঠিক ১০ বছর পরে সেটা ৭০৫ কোটি টাকা হয়। এটাকে বৃদ্ধি করে যেখানে নিয়ে গিয়েছি, ৪৫২৬ কোটি টাকায়, এই বছর, এটা হচ্ছে ২০ গুণ বৃদ্ধি। এই সময় নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বেড়েছে ৬ গুন তাকে ছাপিয়ে, জনসংখ্যা বৃদ্ধি তাকে ছাপিয়ে। আপনারা জিজ্ঞাসা করেছেন এখানে যখন এইরকম নিয়ে যাচ্ছেন, আজকে অন্য রাজ্যে কি। সৌগতবাবু বললেন মহারাষ্ট্র ১০ হাজার কোটি টাকার বেশি যখন করে সেখানে আপনারা ৪ হাজার ৫ হাজার-এর জায়গায় আছেন কি ব্যাপার। সৌগতবাবু বেছে বেছে মহারাষ্ট্রের কথা এনেছেন, আমি মহারাষ্ট্রে ফিরে আসছি। ১৯৯৮-৯৯ সালের রিজার্ভ ব্যাংক অফ ইণ্ডিয়ার প্রকাশিত তথ্য বার হয়ে গেছে অ্যাপ্রুভ আউল লে সম্বন্ধে পশ্চিমবাংলার ছিল ৪৬০০ কোটি টাকার মত, অ্যাপ্রুভ আউট লে অন্ধ্রপ্রদেশে ঠিক ৪৬০০ কোটি টাকা, তামিলনাড়ুর ৪৫০০ কোটি টাকা, গুজরাট ৫০০০ কোটি টাকা, পাঞ্জাব ২৫০০ কোটি টাকা, রাজস্থান ৪৩০০ কোটি টাকা। সবই এই ৪

*থেকে ৫ হাজার কোটি টাকার মতো, একমাত্র মহারাষ্ট্র ছিল ১০,০০০ কোটি টাকার বেশি। কিন্তু অতীশদা আপনি জানেন মহারাষ্ট্রে আপনারা যখন সহযোগী দল নিয়ে* ক্ষমতায় আসেন তখন ওনাদের অর্থমন্ত্রী প্রথমে বলেন আমাদের রাজ্যের যা অবস্থা তাতে আমরা নিশ্চিত নই যে পরিকল্পনা বাজেটটা একেবারে রক্ষা করতে পারব কিনা। বাস্তবে কি হবে মহারাষ্ট্রে আমি জানিনা। আমি এখানে দাঁড়িয়ে ক্যাপিটাল এক্সপেন্ডিচার নিয়ে বলছি। আপনারা আমাকে বলেছেন যে মোট ব্যয় ৩৫৭৪ কোটি টাকা অর্থাৎ ব্যায়ের ১৫.৫ শতাংশ মূলধনী ব্যয়, এ নিয়ে কি হবে? আমি শুধু বলছি যে সারা ভারতবর্ষের মূলধনী ব্যয় কেন্দ্রীয় সরকারের এই মুহূর্তে ঠিক ১৫.৭ শতাংশ। আর আপনাদের সময় মূলধনী ব্যায় কত ছিল আমি বার করে ফেলেছি ১৯৭৬-৭৭ সালে আপনাদের বাজেট স্পিচ থেকে। তাতে ৮২২ কোটি টাকা, মোট বাজেটের অংশ হিসাবে ৯.৭ শতাংশ। আপনারা যেটা ৯.৭ শতাংশ মূলধনী ব্যয় করতেন আমরা সেটা আস্তে আস্তে বৃদ্ধি করতে করতে ১৫.৫ শতাংশে সারা দেশের স্তরে নিয়ে এসেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর পরের অংশ যেটা থাকছে সেটা হচ্ছে—সাবিত্রী দেবী থাকলে ভাল হত—এই বছর আপনাদের এতো টাকা কম খরচ হয়েছে কেন বলেছেন। বলেছেন আপনারা ৮২ শতাংশের বেশি খরচ করতে পারেননি। অনুমোদিত পরিকল্পনা যোজনা কমিশন যেটা করে সেটা হচ্ছে ৫৪৯৬ কোটি টাকা।

[6-10 — 6-20 p.m.]

সবটা অনুমোদিত হয়নি তার। ৪৫২৫ কোটি টাকার হচ্ছে ৯৭১ কোটি টাকা কম। যেটা বলা হয়েছিল এখানে তার থেকে—আপনি ঠিকই বলেছেন—১ হাজার কোটি টাকার থেকে একটু বেশি কম। কমটা হলো কেন? হলো এই কারণে, আমি সেই দিনক্ষণ উল্লেখ করে দিয়েছি। ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের মিটিংয়ের তার মিনিটস্ থেকে পাবেন, যেখানে সমস্ত রাজ্যের রাজনৈতিক দল নির্বিশেষে, মানে সেখানে বি. জে. পি., কংগ্রেস, সি. পি. এম. সকলে বলেন। কেন্দ্রীয় সরকার এই যে ৪০ পার্সেন্ট বুস্টারে মাইনে বাড়িয়ে দিয়েছে, আমাদের এই বছরটাতে ভয়ানক সমস্যা হবে। এক বছর পর আমরা এটাকে মোকাবিলা করতে পারবো। আমরা আপনাদের বাডেটের একটা পয়সাও চাইছি না, কেন্দ্রয় বাজেটের, কিন্তু আমরা শুধু বলছি, আমাদেরকে ঋণ দিন। আমাদের মধ্যে মেয়াদী ঋণ দিন রিজার্ভ ব্যাংক থেকে। আমরা ফেরৎ দিয়ে দেব। সেই সময়ে কোনও একটা কারণে দিগবিজয় সিং বলেন, সমস্ত রাজ্যের হয়ে আর কেউ যেতে পারেননি, পশ্চিমবাংলার অর্থমন্ত্রী একসঙ্গে বলবেন। আমরা কিন্তু নবম যোজনায় সারা দেশের জন্য অনুমোদন করব না, রাজ্যরা যদি না আপনারা অঙ্গীকার দেন। অঙ্গীকার দেওয়া হয়েছিল। আমরা সেই টাকা পাইনি। তার ভিত্তিতে আমরা ৯০০ কোটি টাকা

রেখেছিলাম। এটা কোন হাওয়া নয়, ৯০০ কোটি টাকা যেটা দেওয়ার ছিল সেটা শূন্য হলো। আর কেন্দ্রীয় কর বাবদ যা দেওয়ার ছিল, ৮১ কোটি টাকা কম দেওয়া হল। গ্রান্ট হিসাবে যা ছিল, ১৪৩ কোটি টাকা কম পাই। দেখবেন, প্রায় ১,১২৪ কোটি টাকা কম পাই। আমরা সেটাকে ছাপিয়ে রাজ্যের করগুলোকে, তার লক্ষ্যমাত্রা মিটিয়ে এই তো তার ব্যবধানটা রয়েই গেল। এই টাকাটা এই কারণে যোগাড় হয়নি। তাই এই টাকাটা দপ্তরগুলোকে দিতে পারিনি। তাই ৮২ পারসেন্টে গিয়ে থেমে থাকতে হয়েছে ঐ কারণে। সাবিত্রী দেবী থাকলে বলতাম, কারণটা তো দিল্লিতে বসে আছে। সেটা আপনারা তফাৎ করবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে দাড়িয়ে আমি বলছি, কিন্তু এরমধ্যে কোনখানে সবচেয়ে বেশি কম হয়েছে। এটা আপনারা সঠিকভাবেই বলেছেন, বিদ্যুতে সবচেয়ে বেশি কম হয়েছে প্রায় ৬৯১ কোটি টাকা। কেন কম হয়েছে? একটা হচ্ছে বক্রেশ্বরের ক্ষেত্রে ১১৯ কোটি টাকা। সেটা কেন জানেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা বক্রেশ্বরের জন্য ইয়ার মার্ক ছিল। বক্রেশ্বরের ঐ টাকার কম খরচে প্রকল্পটা শেষ করতে পেরেছে। ঐ টাকাটা বেঁচে গেছে—১১৯ কোটি টাকা। আর ৫৫৫ কোটি টাকা, এটা ওইসিএফ-এর লোন। এটা ছিল পুরুলিয়া পাম্প স্টোরেজের। তার টেন্ডারে মতৈক্য হয়নি। এটা এইবার পেতে শুরু করবেন। এরজন্য ঐ প্রায় ৭০০ কোটি টাকার যে শর্ট ফল সেটা এইজন্য। কিন্তু মূল শর্ট ফলের সঙ্গে কিন্তু গ্রামীন বৈদ্যুতিকরণের কোন যোগ নেই, তার বরাদ্দ আমরা ১০০ কোটি থেকে ২০০ কোটি টাকা করে দিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এর পরে বলছি রাজস্ব আদায় ব্যয় ইত্যাদি। মোট ঘাটতি সম্পর্কে ১৬ কোটি কোটি টাকা বলে ১১ কোটিতে নামিয়েছি, ৫ কোটি টাকা কমিয়েছি। এখানে কোন চমক দেওয়ার কিছু নেই। তার কারণ হচ্ছে এই, কেন্দ্রীয় সরকার ঘাটতি বাজেট করতে পারেন কিন্তু। কারণ ওরা রিজার্ভ ব্যাংক থেকে যে কোনও সময়ে ডেফিসিট ফিনান্সিং পাবেন। রাজ্যগুলির এই অবস্থা ১৯৮৫-'৮৬ সালের পর থেকে দশ দিনের এতটুকুও বেশি ব্যবধান রাখতে পারে না। তাই আমি যদি কোন একটা টোট্যাল ডেফিসিট করে বাজেট করি, তার মানেটা কি? কোথা থেকে টাকা আসবে বলতে পারছি না। এটা তো ঠিক হচ্ছে না। তাই ৫ কোটিতে ডেফিসিট রাখি। সমস্যা আছে, সেটা মনে রাখার জন্য ৫ কোটিতে রাখি। আমাদের রাজস্ব ক্ষতিটা এসে গেছে—যেটা সত্য বাপুলি মহাশয় বলেছেন, আপনি তথ্যগুলো দিয়েছেন। আপনারা মোটামুটি রিজার্ভ ব্যাংকের তথ্য দিয়েছেন, তাতে আমার সুবিধা হয়েছে। তারফলে আমি বলার সুযোগ পেয়েছি, তা না হলে আমি বলতে পারতাম না। আমি এখানে পরিষ্কার করে বলে রাখি, আপনারা যেটা বলেছেন। যখন আপনাদের আমল, তখন ১ কোটির মতো রেভিনিউ ডেফিসিট, ১ কোটির একটু বেশি ছিল। বলেছেন, আপনার এত বাড়লো কেন? ১৯৮৫-'৮৬ সালে তো আমরা এখানে উদ্বৃত্ত করেছিলাম রাজস্ব খাতে, আমার যখন প্রথম করার চান্স হয়। তখন খুব

অল্প, সামান্য রাজস্ব ঘাটতি নিয়ে চলেছি। এটা বাড়লো কবে থেকে? বাড়লো, মূলতঃ বাড়তে শুরু করেছিল ১৯৯৭-'৯৮ থেকে, আপনি যেটা ধরেছেন। তারপরে, বিশেষ করে ১৯৯৮-'৯৯ এবং ১৯৯৯-২০০০ সালে, পে রিভিসনের প্রথমটা যখন আসতে শুরু করেছে। আপনি শুধু রাজ্যওয়ারি তথ্যগুলি দেখুন। তা না হলে মনে হবে পশ্চিমবাংলা বোধহয় গোটা দেশের মধ্যে একটা জায়গা, যেখানে রাজস্ব ঘাটতি বেশি। ১৯৯৭-'৯৮ সালটা বলতে সুবিধা, যেহেতু আপনি সিএজি-এর সঙ্গে এই ব্যাপারটা জানেন। সিএজি পাবলিশ করে দিয়েছে, তাতে ভাল হয়েছে। অ্যাকচুয়ালস্ — পশ্চিমবাংলায় রাজস্ব ঘাটতি হচ্ছে ২,২৯৪ কোটি টাকা। উত্তরপ্রদেশ হচ্ছে ৪,৬২৩ কোটি টাকা রাজস্ব ঘাটতি। মহারাষ্ট্রে রাজস্ব ঘাটতি হচ্ছে ২,৫৭৯ কোটি। পাঞ্জাব ছোট রাজ্য, ঘাটতি ১,৫০০ কোটি। গুজরাটে প্রায় ১২০০ কোটি টাকা রাজস্ব ঘাটতি। প্রত্যেকটি রাজ্য ঘাটতির মাঝে, বেড়ে গেল। একই সঙ্গে ডেট, ঋণের সঙ্গে তুলনামূলক করুন। আমি ১৯৯৯ সালের শেষে যেটা আর. বি. আই. ঠিকভাবে দিয়েছে, সেটা বলব। সেটা পশ্চিমবাংলায় ভাল।

পশ্চিমবঙ্গে সমস্ত জমা ডেবট্ বার্ডেন ২৯ হাজার কোটি টাকা, উত্তরপ্রদেশের ৩৮ হাজার কোটি টাকা, মহারাষ্ট্রে ৩০ হাজার কোটি টাকা, পাঞ্জাবে ২০ হাজার কোটি টাকা—এর কারণ কি, একটা ব্যতিক্রমী ব্যাপার নিশ্চয় আছে। এর একটাই কারণ এবং সব রাজ্য সমানভাবে ৪০ পার্সেন্ট পে রিভিশান করে বাজেটে রাতারাতি কর অত বাড়াতে পারেনি। কিন্তু খরচ বেড়েছে। এই প্রসঙ্গে আমি একটা কথা বলতে চাই যে, অন্য রাজ্যে শুধু কর্মি, অফিসারদেরই বেতন বৃদ্ধি করা হয়েছে। কিন্তু আমাদের এখানে কর্মি, অফিসারের সাথে মাননীয় শিক্ষক মহাশয়দের—প্রাথমিক থেকে বিশ্ববিদ্যালয়ের যেটুকু আমাদের অংশ, সেখানেও বেতন বৃদ্ধি করেছি। এইরকমভাবে অন্য কোনও রাজ্য করতে পারেনি। আর শিক্ষক মহাশয়দের পেনশনের ব্যাপারে যে সমস্যাগুলো আছে সেগুলো নিয়ে গতকালই আমরা আলোচনা করেছি। আমরা সকলের দায়িত্ব সমানভাবে নিয়েছি। এই হচ্ছে বর্ধিত বেতনের দিক। আরেকটা হচ্ছে—সুদ যেটা ফেরৎ দেওয়া হচ্ছে। এই সুদ কিসের সুদ? একটা কৃত্রিম কারণে আমাদের সুদ দিতে হচ্ছে। এর কারণ হচ্ছে স্বল্প সঞ্চয়ের সমস্ত সুদ আসল ফেরৎ দেওয়ার পরও স্বল্প সঞ্চয়ের একটা অংশ কৃত্রিম ঋণ হিসাবে আমাদের উপরে চাপিয়ে দেওয়া হচ্ছে। বর্তমান অর্থমন্ত্রী তিনি এটা বুঝেছেন এবং আমাদের সঙ্গে আলোচনা করতে চেয়েছেন। তারসঙ্গে আমাদের রাজনৈতিক মত পার্থক্য যাই থাকুক না কেন, আমি তার মধ্যে যাচ্ছি না। আপনারা জানেন এটা খুবই গুরুত্বপূর্ণ যে, যদি কোনও একটা বছরে ১২০ কোটি টাকা গ্রস স্মল সেভিংস্ অ্যাপ্রোপ্রিয়েশন হয় আর মানুষ যদি ২০ কোটি টাকা তুলে নেয় প্রিন্সিপাল ফেরৎ হিসাবে—যেটা রাজ্য সরকারকেই ফেরৎ দিতে হয়, তার ফলে সেটা নেমে আসে ১০০ কোটি টাকায়। তাহলে

জমা নেবে গেল ১০০ টাকা টাকায়। তারপরে আরো ২৫ শতাংশ কেটে নেওয়া হয় সুদ ফেরৎ দিতে। বাকি থাকে ৭৫ পারসেন্ট যেটা আমাদের স্বল্প সঞ্চয়ের অংশ— এই হিসাব হচ্ছে সদ সহ। এমন সুদ-আসল সহ দায়ভার অনেক রাজ্যেই থাকছে না। সেখানে পশ্চিমবঙ্গে তেকে যাচ্ছে। সেখানে সুদ সহ যে হার সেটা সারপ্লাস থাকত, যদি না ১৩.৫ শতাংশ সুদের যে হার রাজ্যের উপরে চাপিয়ে দেওয়া হত তারফলে সুদসহ ফেরৎ দিতে হচ্ছে ৪ হাজার কোটি টাকা। সেখানে ৩ হাজার কোটি টাকা অন্যায়ভাবে, কৃত্রিমভাবে স্বল্প সঞ্চয়ের ঋণ হিসাবে উদ্বৃত্ত চাপানোর জন্য এই অবস্থা হচ্ছে। সুতরাং ৩ হাজার যদি বাদ দেন তাহলে দেখওবেন রাজস্ব ঘাটতি অর্দ্ধেক হয়ে যাচ্ছে, কমে যাচ্ছে। ফলে ভোট বার্ডেন সমস্ত রাজ্যে যা হচ্ছে আমাদের এখানেও তাই হতে পারত। তবে আমি আনন্দের সঙ্গে বলি যে, কেন্দ্র অর্থমন্ত্রী, তিনিই এটা প্রথম বুঝলেন এবং উনি বললেন আমি আপনার সঙ্গে আলোচনায় বসব। এটা ঠিক হলে ওদেরও লাভ, আমাদেরও লাভ, রেভিনিউ অর্দ্ধেক হবে এবং ডেট বার্ডেন এতো থাকত না। এটা হলে পরে লাঘব হবে। এরপরে প্রশ্ন এসেছে যে, পরিকল্পনা বহির্ভূত খরচ কেন বেড়ে যাচ্ছে? এই প্রসঙ্গে জানাই যে, আগামী বছরে এই বাবদ ৫ শতাংশ বাড়াব। এইক্ষেত্রে আমরা কতগুলো পদক্ষেপ নিয়েছি যাতে করে পরিকল্পনার কাজ ধরে রাখতে পারি। এই খাতে আর বাড়বে না এবং আমরা পরিকল্পনা ব্যয় এড়ানোর চেষ্টা করছি। আমরা সাবসিডির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের মতো বলছি না, বলছি না চাকরি খতম করে দেব। সেখানে আমরা বলছি যে, যেখানে প্রয়োজন হবে সেখানে পদ সৃষ্টি হবে, তবে নির্বিচারে নয়। যেখানে সাবসিডি প্রয়োজন আছে সেখানে সংকুচিত করা হবে না, কমানো হবে না। তবে উর্ধ্বসীমা ধরে ধরে বেঁধে দেওয়া হবে। আর নিজেদের কর আদায়ও ১৫ শতাংশ বাড়বে। আর এরিয়ারসের ব্যাপারে এখুনি বলতে পারব না কারণ আমরা বেশি চেয়েছি, কিন্তু তার সবটা পাব কিনা এখুনি বলতে পারব না। তবে ১৫ শতাংশ হারে আমরা নিজেদের কর বাড়াব। আর নন ট্যাক্স রেভিনিউ ৪০ শতাংশ বাড়ান যায় কিন্তু আমরা সেখানে ৩০ শতাংশ বাড়াব। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে বলেছি আমরা যে হারে বাড়াব ১৫ শতাংশ হারে, আপনারাও ওই ১৫ শতাংশ হারে বাড়ান। তাহলে আগামী ৩, ৪ বছরের মধ্যে পূর্বের জায়গায় ফিরে আসতে পারব বলে আশ্বস্ত করছি। করের ব্যাপারটা নিয়ে কেউ বিরোধিতা করেননি। করের ক্ষেত্রে যা করেছি যে, কর কাঠামো সাধারণভাবে কমিয়ে দিয়েছি। সাধারণভাবে নিম্নসীমা আয়ের মানুষদের কর কমিয়ে দিচ্ছি। ব্যবসাদারদের আরো আকর্ষণীয় জায়গায় নিয়ে যেতে চাইছি। শিল্প উৎপাদন ব্যবস্থায় বিনিয়োগকে একটা আকর্ষণীয় জায়গায় নিয়ে যেতে চাইছি। ছোট-মাঝারি ব্যবসায়ী, শিল্পপতিরা যাতে এরফলে এগিয়ে আসেন। কর্মসংস্থান প্রসঙ্গে আপনারা একটা কথা বলেছেন যে, সেন্ট্রাল পাবলিক সেক্টরে এতো কমছে, আর আপনি সেখানে বাড়াবার কথা

বলছেন কি করে। ওই একটু দেখুন আপনারা ১৯৮৫ সাল থেকে যেটা বলেছেন সেটাই আমরা একটু আগের থেকে শুরু করেছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্বল্প সঞ্চয়ের ব্যাপারটা কি সব রাজ্যের ক্ষেত্রেই প্রযোজ্য?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** সমস্ত।

[6-20 — 6-30 p.m.]

আমরা আদায় করি ৪ হাজার ৭ শত কোটি টাকা। মহারাষ্ট্র সেকেণ্ড, ইউ. পি. থার্ড। এই তিনটি রাজ্যই জোরদার করছে সব রাজ্যের চেয়ে। এটা একেবারে আনফেয়ার হয়ে যাচ্ছে, খুব অবিচার হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কর্মসংস্থানের ক্ষেত্রে পাবলিক সেক্টরের ক্ষেত্রে, আপনারা ৮৫ সাল বলেছেন, ওখান থেকেই শুরু করছি, পাবলিক সেক্টরের ক্ষেত্রে ১৭.২১ লক্ষ কর্মসংস্থান ছিল। ৯৮তে কর্মে কর্মসংস্থান হয়েছে ১৬.২৪ লক্ষ। তাহলে আপনারা কি করে কর্মসংস্থান এর কথা বলছেন? এবারে একটু খুঁটিয়ে দেখুন, এটা ব্যস্ততার জন্য ঐটা দেখতে পারেননি আপনারা, এটা কমেছে কোথায়—কেন্দ্রীয় সরকারে ৪.২৮ লক্ষ থেকে ৪.০৯ লক্ষ হয়েছে। রাজ্য সরকার কিন্তু সেখানে ৩.৬৬ থেকে ৪.৩১ বৃদ্ধি করেছেন। আমরা বৃদ্ধি করেছি। আপনারা কমিয়েছেন। কিন্তু আপনারা এত কমিয়েছেন, এত জায়গায় পোস্ট অ্যাবলিশ করেছেন, তাই টোটালটা কমেছে। আপনাদের উপর নির্ভর করে, কেন্দ্রীয় সরকারের উপর নির্ভর করে আমরা এই কর্মসংস্থানের কোন পরিকল্পনা নিইনি। আপনাদের উপর নির্ভর করতে গিয়ে, ব্যাঙ্ক-এর উপর নির্ভর করতে গেলে আমরা ডুবে যাব। আপনরা যেটা বলেছেন সেসরু দেখিয়ে, সেসরুর ইতিহাসটি কি? আপনারা বলছেন আমি সেসরু শুরু করেছি, আমি সেসরু শুরু করিনি। এটা প্রথম বামফ্রন্টের সময় হয়েছিল। কেন্দ্রীয় সরকারের ব্যাঙ্কগুলি বলেছিলেন যে আমরা কেন্দ্রীয় সরকারের প্রকল্প আই. আর. ডি. পি. ইত্যাদিগুলিতে দেব। আপনাদেরগুলিতে দেওয়ার অসুবিধা আছে। ঋণ ফেরৎ দিচ্ছে না। ওরা বোধ হয় একটা মামলা করেছে। আমরা সেসরুকে দেবনা। আমরা ৪০ হাজারের মতো কেস স্পনসর্ড করি আমাদের দেয় টাকার অংশ দিচ্ছে না। আমি তাই ভিন্ন পথ নিচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা নতুন পথ যা নিচ্ছি, এই নতুন প্রকল্পে ১৫ শতাংশ উদ্যোগ দেবেন, বাকিটা আমরা দেব। মূল হচ্ছে কেন্দ্রীয় সরকারের কোন ব্যাঙ্ক-এর উপর আমরা নির্ভর করছি না। সমবায় ব্যাঙ্ক থেকে এই টাকা নিয়ে আমরা কর্মসংস্থান সৃষ্টি করব। এবং স্বনির্ভর গোষ্ঠীগুলির মাধ্যমে করব। আমরা বিভাজনটা বলে দিচ্ছি। যেহেতু ৪ লক্ষ হেক্টরে জল পৌঁছে দিতে আমরা বদ্ধপরিকর, আপনারা জানেন কমলদা বিশেষ করে জানেন, ১ লক্ষ হেক্টর মানে ১ লক্ষ মানুষের স্থায়ী কর্মসংস্থান। আর প্রাণী সম্পদ

ইত্যাদির মাধ্যমে ৫০ হাজার অর্থাৎ ৪.৫ লক্ষ লোকের কর্মসংস্থান গ্রামাঞ্চল থেকে হবে। আর ১ লক্ষ হচ্ছে—আমরা অনুগামী শিল্প, ছোট শিল্প নিয়ে, সেই সমস্ত শিল্পক্ষেত্রে ১ লক্ষ। এবারেও কিন্তু আমি বলব, আই. আর. ডি. পি. সেসরু সব নিয়ে যা আপনারা জানেন না, ডিসবার্সমেন্ট হয়ে গেছে, ১ লক্ষ হচ্ছে স্বনিযুক্তিতে পেয়েছেন। বাকি ১ লক্ষ সমবায় ব্যাঙ্ক, স্বনির্ভর গোষ্ঠী সব নিয়ে ৭.৫ এসেছে। আর বাকি ৫০ হাজার কিন্তু ব্যবসার মাধ্যমে হবে। এটা বৃদ্ধি করার জন্য হবে, এটা করার জন্য বিকেন্দ্রীকরণ করে প্রত্যেক জেলার লক্ষ্যমাত্রা করে, আলাদা আলাদা করে আমরা দিতে চাইছি। যখন গ্রাম পঞ্চায়েত স্তরে, গ্রামসভা থেকে পরিকল্পনা করছেন, তাদের টাকা নিয়ে যে নির্দেশ তাদের কাছে গিয়েছে, আপনাদের গ্রাম, গ্রাম-পঞ্চায়েত এলাকায় যত বেকার, অর্ধ বেকার আছে তারা কি করে কাজ পাবেন, জল কি করে পাবেন নতুন ব্যবসায়। এটা নিয়ে আপনারা একটা কিছু স্থির করুন এবং জেলাগুলিতে যুক্ত করে আমরা ৮ লক্ষে পৌঁছাতে চাই। এখানেই মূল অসহযোগিতা ; ব্যাঙ্ক দেবেনা। এখানে আপনারা ঠিকই বলেছেন সমবায় ব্যাঙ্ক এর বাইরে আমরা যাচ্ছি না। শৈলজাবাবু আপনাকে বলি, আপনি বলেছিলেন সমবায় ব্যাঙ্ক দেবেনা। আপনি তো দিয়েছেন, এবং অনেক ব্যাঙ্ক দিচ্ছে। ৬ হাজারটি প্যাক্স আছে, ৬ হাজারের মধ্যে সবগুলি ভাল চলছে না। আমি বলছি না ৪ হাজার ৫ শতটি ভাল চলছে। আপনার জেলায় ঐখানটায় ভাল চলছে, হুগলি জেলায় চলছে, বর্ধমান জেলায় চলছে। আমি তাই ধীরে ধীরে লক্ষ্যমাত্রা স্থির করেছি। আমি আপনাদের সহযোগিতা চাইছি। আপনাদের মধ্যে বীজ নিহিত আছে সেটা বিকশিত করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যখন এই কাজটা করছি, এখানে কিন্তু কোথাও কোনও ক্ষেত্রে রাজনীতির স্থান নেই। দরিদ্র্য মানুষ তিনি যারই হন তাকে আমাদের কাছে নিতে চাইছি। এটা বলে আমি বলছি, বিকেন্দ্রীকরণের সঙ্গে সমন্বয় রেখে আমরা কি করি। মাননীয় বিধায়কদের সম্মান জানিয়ে তার এলাকার জন্য অর্থ দিতে পারব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ৭৩তম, ৭৪তম যে সংশোধন হয়, তার প্রেক্ষিতটা আপনি জানেন, আমি প্রয়াত রাজীব গান্ধীকে এখানে স্মরণ করছি, উনি এখানে যে সম্মেলনে এসেছিলেন, তাতে আমাদের সঙ্গে আলোচনাও হয়। আলোচনার পরে কিন্তু একটা কথা উনি বলেছিলেন, আমি এতটুকু বানিয়ে বলছি না, ঐখানে কিন্তু আপনারা পশ্চিমবাংলায় পেরেছেন একটা পলিটিক্যাল উইল বলে। আমাকে কিন্তু গোটা রাজ্যের সংবিধান সংশোধন করে করতে হবে। ৭৩, ৭৪তম অ্যামেন্ডমেন্ট করতে হয়, তাতে কিন্তু কেন্দ্র রাজ্য যুগ্ম তালিকা ছাড়া আর জেলা পঞ্চায়েত আর পৌরসভা মানে পরিকল্পনা রচনা করে তাকে রূপায়ণ করা এবং নজরদারিতে পঞ্চায়েত এবং পুরসভার বাইরে কিন্তু কাউকে নেওয়া হয়নি।

আমরা কিন্তু সারা দেশের ক্ষেত্রে এম. পি. ফাণ্ডের ব্যাপারে খোলাখুলি বিরোধিতা

করেছিলাম। গ্রামের একটা গ্রাম সভা থেকে খোলা উন্মুক্ত আলোচনার মাধ্যমে মানুষ তাকে নিয়ে এসেছেন। আমি খড়দার একজন বিধায়ক, আমি গিয়ে বললাম আমি অর্থমন্ত্রী, আমি তোমারটা মানিনা, আমারটা মানতে হবে। আমরা তো কেন্দ্রীকরণ করছি। গড়ে বলছি, এক একটা কন্সটিটিউয়েন্সিতে দু লক্ষ, আড়াই লক্ষ মানুষ আছেন, তাদের গ্রামস্তর থেকে তুলে নিয়ে আসা হচ্ছে, আমি একজন গিয়ে বললাম আমার কথা শুনতে হবে। একজন বিধায়ক অতিক্রম করে বলছে আমার কথা শুনতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তারপরেই মনে করছি আমরা একসঙ্গে কাজ করতে পারি। তারপরে ভালটা লক্ষ্য করুন, আমি বলছি— বিধায়করা পঞ্চায়েত এবং পৌরসভার সঙ্গে সমন্বয় করে প্রকল্প জমা দিন। এর বেশি কিছু আমি বলিনি। তবে ডি. পি. সি.-তে কিন্তু একবার আসার প্রয়োজন আছে। এও বলে দিয়েছি যদি কোথাও মতের তফাৎ হয়. সেটা একেবারে মুখ্যমন্ত্রীর স্তরে সিদ্ধান্ত হবে। আর কোনও স্তরে নয়। অতীশদা আপনারা বলেছেন ১৫ লক্ষ টাকা কি করে ঠিক করা হল? এম. পি ল্যান্ড যখন শুরু হয় তখন এক কোটি টাকা বরাদ্দ দিয়ে শুরু হয়েছিল। একটা এম. পি এলাকা মানে সাত, আটটা বিধায়কের এলাকা, আপনি যদি তাকে আট দিয়ে ভাগ করেন তাহলে পনেরো লক্ষ টাকার মতো আসবে। এটা দিয়ে আমরা যাত্রা শুরু করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় বিরোধীদলের সদস্যদের বলছি, আমরা যেটা করতে চাইছি—মাননীয় বিধায়করা সম্পূর্ণ সম্মানের সঙ্গে তাদের প্রকল্প দেবেন, তাদের কোথাও যেতে হবে না। আমি মনে করছি না কোথাও সংঘাত হবে।

(নয়েজ)

আমি বললে আপনাদের বোধ হয় সুবিধা হবে, এটা মাঠে নামায়। এর সরকারি নির্দেশ বার করার আগে আমি আপনাদের সঙ্গে কথা বলে নেব, এটা হচ্ছে এক নম্বর। আর দুই নম্বর হচ্ছে, যেহেতু আপনারা বলছেন পনেরো লক্ষ টাকাটা বৃদ্ধি করার চেষ্টা করুন—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তো গোটা বাজেটটা একটা অঙ্ক করে ঠিক করেছি। আমি শুধু এটা বলছি, আমি এটা অত্যন্ত ন্যায্যতার সঙ্গে বিবেচনা করব এটা বৃদ্ধি করা যায় কিনা। আমি আপনাদের সঙ্গে কথা বলে করব। এই কথা বলে আমি আপনাদের বলছি, মূল জায়গাটাতে কিন্তু আপনারা কেন্দ্রীয় সরকারের নীতির বিরোধিতা করেছেন, করে বিকল্প নীতির প্রসঙ্গ তুলেছেন। আমি আপনাদের সঙ্গে বসতে চাই, যে বিকল্প নীতি, যে নতুন আর্থিক সংস্কারে আমাদের যেতে হবে সেটা নিয়ে আপনাদের সঙ্গে আমরা খোলাখুলি আলোচনা চাইছি। এই বিকল্প পথ পশ্চিমবাংলার মাটি থেকেই জন্ম নেবে। আপনাদের সঙ্গে আলোচনা করে একটা সহমতের ভিত্তিতে এগোতে চাইছি, এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-30 — 6-40 p.m.]

## MOTION FOR VOTE ON ACCOUNT

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that—

That a sum not exceeding Rs. 6319,97,05,000 only be granted to the Governor, on account, for or towards defraying the charges for the following services and purposes during the year ending on the 31st day of March, 2000 namely :—

| Demand No. | Major Head | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| 1 | 2011—State Legislatures .. | 4,69,30,000 |
| 3 | 2013—Council of Ministers .. | 1,32,66,000 |
| 4 | 2014—Administration of Justice .. | 41,37,74,000 |
| 5 | 2015—Elections .. | 25,16,75,000 |
| 6 | 2020—Collection of Taxes on Income and Expenditure .. | 2,54,12,000 |
| 7 | 2029—Land Revenue .. | 91,10,89,000 |
| | 5475—Capital Outlay on Other General Economic Services .. | 16,63,000 |
| 8 | 2030—Stamps and Registration .. | 13,72,79,000 |
| 9 | 2035—Collection of Other Taxes on Property and Capital Transactions .. | 15,64,000 |
| 10 | 2039—State Excise .. | 14,13,06,000 |
| 11 | 2040—Taxes on Sales, Trades etc. .. | 24,03,18,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | | Rs. |
| 12 | 2041— Taxes on Vehicles .. | 3,01,72,000 |
| 13 | 2045— Other Taxes and Duties on Comodities and Services .. | 2,59,08,000 |
| 14 | 2047—Other Fiscal Services .. | 5,77,05,000 |
| 16 | 2049—Interest Payments .. | 19,47,000 |
| 18 | 2052—Secretariat General Services .. | 24,12,76,000 |
| 19 | 2053—District Administration .. | 21,21,64,000 |
| 20 | 2054—Treasury and Accounts Administration .. | 17,76,18,000 |
| 21 | 2055—Police .. | 301,43,66,000 |
| 22 | 2056—Jails .. | 21,29,42,000 |
| 24 | 2058—Stationery and Printing .. | 6,21,63,000 |
| 25 | 2059—Public Works .. | 89,50,05,000 |
| | 2205—Art and Culture (Buildings) .. | 6,27,000 |
| | 2216—Housing (Buildings) .. | 3,69,72,000 |
| | 2853—Non-Ferrous Mining and Metallurigical Industries (Buildings) .. | 1,65,000 |
| | 4059— Capital Outlay on Public Works .. | 23,73,05,000 |
| | 4202—Capital Outlay on Education, Sports, Art and Culture (Buildings) .. | 3,58,05,000 |
| | 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Buildings) .. | 60,48,80,000 |
| | 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan) (Buildings) .. | 23,10,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | | Rs. |
| | 4210—Capital Outlay on Medical and Public Health (Public Health) (Buildings) .. | 6,60,000 |
| | 4211—Capital Outlay on Family Welfare (Buildings).. | 1,32,000 |
| | 4216—Capital Outlay on Housing (Buildings) .. | 8,33,41,000 |
| | 4220—Capital Outlay on Information and Publicity (Buildings) .. | 24,75,000 |
| | 4250—Capital Outlay on Other Social Services (Buildings) .. | 8,25,000 |
| | 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings) .. | |
| 25 | | 23,10,000 |
| | 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings) .. | 9,90,000 |
| | 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) (Buildings) | 28,71,000 |
| | 4425—Capital Outlay on Co-operation (Buildings) .. | 3,46,000 |
| | 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) .. | 1,98,000 |
| 26 | 2070—Other Administrative Services (Fire Protection and Control) .. | 23,67,27,000 |
| 27 | 2070—Other Administrative Services (Excluding Fire Protecion and Control) .. | 59,48,13,000 |
| 28 | 2071—Pensions and Other Retirement Benefits .. | 415,79,62,000 |
| 29 | 2075—Miscellaneous Genera Services .. | 5,60,26,000 |
| | 2202—General Education .. | 1161,45,43,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | | Rs. |
| 30 | 2203—Technical Education .. | 26,09,80,000 |
| | 2205—Art and Culture .. | 4,21,00,000 |
| | 6202—Loans for Education, Sports, Art and Culture.. | 1,65,000 |
| 31 | 2204—Sports and Youth Services .. | 20,00,89,000 |
| 32 | 2210—Medical and Public Health (Excluding Public Health) .. | 350,47,90,000 |
| | 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) .. | 1,65,000 |
| 33 | 2210—Medical and Public Health (Public Healh) .. | 51,41,11,000 |
| 34 | 2211—Family Welfare .. | 51,65,70,000 |
| 35 | 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air & Water Pollution) .. | 173,31,52,000 |
| 36 | 2216—Housing .. | 12,61,10,000 |
| | 4216—Capital Outlay on Housing .. | 12,88,32,000 |
| | 6216—Loans for Housing .. | 34,65,000 |
| 37 | 2217—Urban Development .. | 375,28,93,000 |
| | 4217—Capital Outlay opn Urban Development .. | 69,63,000 |
| | 6217—Loans for Urban Development .. | 9,35,88,000 |
| 38 | 2220—Information and Publicity .. | 13,30,11,000 |
| | 4220—Capital Outlay on Information & Publicity .. | 12,61,000 |
| | 6220—Loans for Information and Publicity .. | 13,86,000 |
| 39 | 2230—Labour and Employment .. | 28,24,55,000 |
| | 2235—Social Security and Welfare (Rehabilitation) .. | 15,37,61,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | | Rs. |
| 40 | 4235—Capital Outlay on Social Security and Welfare (Rehabilitation) .. | 99,00,000 |
| | 6235—Loans for Social Security and Welfare (Rehabilitation) .. | 1,65,000 |
| | 2202—General Eduacation (Tribal Areas Sub-Plan) .. | 6,90,75,000 |
| | 2204—Sports and Youth Services (Tribal Areas Sub-Plan) .. | 17,16,000 |
| | 2210—Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan) .. | 1,88,03,000 |
| | 2210—Medical and Public Health (Public Health) (Tribal Areas Sub-Plan) .. | 9,22,000 |
| | 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan) .. | 4,39,23,000 |
| 41 | 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes .. | 59,37,15,000 |
| | 2235—Social Security and Welfare (Social welfare) (Tribal Areas Sub-Plan) .. | 11,22,000 |
| | 2250—Other Social Services (Tribal Areas Sub-Plan) .. | 1,000 |
| | 2401—Crop Husbandry (Excluding Horitculture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan) .. | 93,39,000 |
| | 2401—Crop Husbandry (Horitculture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan) .. | 10,71,000 |
| | 2402—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan) .. | 19,80,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | | Rs. |
| | 2403—Animal Husbandry (Tribal Areas Sub-Plan) .. | 89,00,000 |
| | 2404—Dairy Development (Tribal Areas Sub-Plan) .. | 33,000 |
| | 2406—Forestry and Wild Life (Tribal Areas Sub-Plan) .. | 3,75,74,000 |
| | 2408—Food, Storage and Warehousing (Tribal Areas Sub-Plan) .. | 49,000 |
| | 2425—Co-operation (Tribal Areas Sub-Plan) .. | 9,15,000 |
| | 2435—Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan) .. | 49,000 |
| | 2501—Special programmes Rural Development (Tribal Areas Sub-Plan) .. | 8,25,000 |
| | 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan) .. | 95,13,000 |
| | 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan) .. | 14,71,000 |
| | 2851—Village and Small Indistires (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) .. | 5,94,000 |
| | 2852—Industries (Food & Beverages) (Tribal Areas Sub-Plan) .. | 2,80,000 |
| 41 | 4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribal and Other Backward Classes .. | 2,49,31,000 |
| | 4250—Capital Outlay on Other Social Services (Tribal Areas Sub-Plan) .. | 2,000 |
| | 4425—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan) .. | 2,47,000 |
| | 4702—Capital Outlay on Minor Irrigation (Tribal Areas | |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | | Rs. |
| | Sub-Plan) .. | 38,61,000 |
| | 4705—Capital Outlay on Command Areas Development (Tribal Areas Sub-Plan) .. | 10,75,000 |
| | 5054—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan) .. | 6,60,00,000 |
| | 6225—Loans for Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes .. | 16,50,000 |
| | 6250—Loans for Other Social Services (Tribal Areas Sub-Plan) .. | 1,000 |
| | 6425—Loans for Co-operation (Tribal Areas Sub-Plan) .. | 98,000 |
| 42 | 2235—Social Security and Welfare (Social Welfare) .. | 112,06,26,000 |
| | 4235—Capital Outlay on Social Security and Welfare (Social Welfare) .. | 1,05,60,000 |
| 43 | 2236—Nutrition .. | 14,77,46,000 |
| 44 | 2245—Relief on account on Natural Calamities .. | 72,16,80,000 |
| 45 | 2251—Secretariat—Social Services .. | 8,64,86,000 |
| 46 | 2250—Other Social Services .. | 8,55,71,000 |
| | 4250—Capital Outlay on Other Social Services .. | 1,44,19,000 |
| | 6250—Loans for Other Social Services .. | 1,81,000 |
| 47 | 2401—Crop Husbandry (Excluding Horticulture and Vegetable Crops) .. | 62,06,52,000 |
| | 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding | |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | | Rs. |
| | Public Undertakings and Horticulture and Vegetable Crops) .. | 61,38,000 |
| 48 | 2402—Soil and Water Conservation .. | 9,81,48,000 |
| | 4402—Capital Outlay on Soil and Water Conservation .. | 1,98,000 |
| 49 | 2403—Animal Husbandry .. | 49,08,36,000 |
| | 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) .. | 78,21,000 |
| 50 | 2404—Dairy Development .. | 49,80,86,000 |
| | 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) .. | 1,34,20,000 |
| 51 | 2405—Fisheries .. | 23,76,04,000 |
| | 4405—Capital Outlay on Fisheries .. | 1,59,39,000 |
| | 6405—Loans for Fisheries .. | 3,79,17,000 |
| 52 | 2406—Forestry and Wild Life .. | 55,02,17,000 |
| | 4406—Capital Outlay on Forestry and Wild Life .. | 33,000 |
| 53 | 4407—Capital Outlay on Plantations .. | 59,40,000 |
| | 6407—Loans for Plantations .. | 66,00,000 |
| 54 | 2408—Food, Storage and Warehousing .. | 33,79,06,000 |
| | 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) .. | 36,70,75,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | | Rs. |
| | 6408—Loans For Food, Storage and Warehousing .. | 1,65,00,000 |
| 55 | 2415—Agricultural Research and Education .. | 18,31,46,000 |
| | 4415—Capital Outlay on Agricultural Research and Education (Excluding Public Undertakings) .. | 6,60,000 |
| 56 | 2401—Crop Husbandry (Horticulture and Vegetable Crop) .. | 2,87,67,000 |
| | 2852—Industries (Food and Beverages) .. | 4,37,53,000 |
| | 4401—Capital Outlay on Husbandry (Horticulture and Vegetable Crop) .. | 1,81,000 |
| | 6860—Loans for Consumer Industries (Foods and Beverages) .. | 10,89,000 |
| 57 | 2425—Co-operation .. | 15,57,46,000 |
| | 4425—Capital Outlay on Co-operation .. | 5,76,01,000 |
| | 6425—Loans for Co-operation .. | 3,21,58,000 |
| 58 | 2435—Other Agricultural Programmes .. | 4,52,46,000 |
| | 4435—Capital Outlay on Other Agricultural Programmes .. | 66,000 |
| 59 | 2501—Special Programmes for Rural Development .. | 9,19,40,00 |
| 60 | 2505—Rural Employment .. | 87,66,32,000 |
| 61 | 2506—Land Reforms .. | 9,56,77,000 |
| 62 | 2515—Other Rural Development Programmes (Panchayati Raj) .. | 130,90,11,000 |
| | 3604—Compensation and Assignments to Local | |

| 1 | 2 | 3 |
| --- | --- | --- |
| | | Rs. |
| | Bodies and Panchayati Institutions (Panchayti Raj) .. | 7,06,03,000 |
| | 6515—Loans for Other Rural Development Programmes (Panchayati Raj) .. | 33,000 |
| | 2515—Other Rural Development Programmes (Community Development) .. | 32,96,47,000 |
| 63 | 4515—Capital Outlay on Other Rural Development Programmes (Community Development) .. | 11,55,000 |
| | 6515—Loans for Other Rural Development Programmes (Community Development) .. | 6,27,000 |
| | 2551—Hill Areas .. | 58,15,89,000 |
| 64 | 4551—Capital Outlay on Hill Areas .. | 39,60,000 |
| | 6551—Loans for Hill Areas .. | 1,10,22,000 |
| 65 | 2575—Other Special Areas Programme .. | 26,23,72,000 |
| | 4575—Capital Outlay on Other Special Areas Programme .. | 9,24,00,000 |
| 66 | 2701—Major and Medium Irrigation .. | 66,64,04,000 |
| | 4701—Capital Outlay on Major and Medium Irrigation .. | 30,44,25,000 |
| | 2702—Minor Irrigation .. | 162,86,23,000 |
| | 2705—Command Area Development .. | 1,48,34,000 |
| 67 | | |
| | 4702—Capital Outlay on Minor Irrigation .. | 6,58,93,000 |
| | 4705—Capital Outlay on Command Area Develop- | |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | | Rs. |
| | ment .. | 2,31,05,000 |
| 68 | 2711—Flood Control .. | 79,55,81,000 |
| | 4711—Capital Outlay on Flood Control Projects .. | 15,42,75,000 |
| 69 | 2801—Power .. | 90,17,25,000 |
| | 6801—Loans for Power Projects .. | 367,11,39,000 |
| | 6860—Loans for Consumer Industries .. | 75,90,000 |
| 72 | 2810—Non-Conventional Sources of Energy .. | 99,00,000 |
| 73 | 2851—Village and Small Industries (Excluding Public Undertakings) .. | 41,04,52,000 |
| | 4851—Capital Outlay on village and Small Industries (Excluding Public Undertakings) .. | 4,16,47,000 |
| | 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) .. | 2,85,80,000 |
| | 6860—Loans for Consumer Industries (Village and Small Industries) .. | 5,98,95,000 |
| 74 | 2852—Industries (Closed and Sick Industries) .. | 34,28,000 |
| | 4858—Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries) .. | 16,50,000 |
| | 4860—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries .. | 13,20,000 |
| | 4875—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries) .. | 19,80,000 |
| | 4885—Capital Outlay on Industries and Minerals (Closed and Sick Industries) .. | 33,00,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | | Rs. |
| | 6860—Loans for other Industries (Closed and Sick Industries) .. | 1,15,50,000 |
| 75 | 2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries and Food & Beverages) .. | 65,05,38,000 |
| 76 | 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries .. | 1,12,38,000 |
| 77 | 3051—Ports and Lighthouses .. | 72,57,000 |
| 78 | 3053—Civil Aviation .. | 19,96,000 |
| 79 | 3054—Roads Adn Bridges .. | 108,86,53,000 |
| | 5054—Capital Outlay on Roads and Bridges .. | 194,78,91,000 |
| 80 | 3055—Road Transport .. | 64,33,28,000 |
| | 3056—Inland Water Transport .. | 6,80,000 |
| | 5055—Capital Outlay on Road Transport .. | 52,71,42,000 |
| | 5056—Capital Outlay on Inland Water Transport .. | 16,50,000 |
| | 5075—Capital Outlay on Other Transport Services .. | 3,30,00,000 |
| | 7055—Loans for Road Transport .. | 10,06,50,000 |
| 81 | 7075—Loans for Other Transport Services .. | 4,74,21,000 |
| 82 | 3425—Other Scientific Research .. | 56,88,000 |
| 83 | 3451—Seretariat-Economic Services .. | 13,52,97,000 |
| 84 | 3452—Tourism .. | 4,83,04,000 |
| | 5452—Capital Outlay on Tourism .. | 33,00,000 |
| 85 | 3454—Census, Surveys And Statistics .. | 19,78,20,000 |

| 1 | 2 | | 3 |
|---|---|---|---|
| | | | Rs. |
| 86 | 3456—Civil Supplis | .. | 3,20,54,000 |
| 87 | 5465—Investments in General Financial And Trading Instituions | .. | 3,46,50,000 |
| | 7465—Loans for General Financial and Trading Insti-tuions | .. | 1,08,90,000 |
| 88 | 3475—Other General Economic Services | .. | 2,44,35,000 |
| 89 | 2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution) | .. | 13,78,44,000 |
| 90 | 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj) | .. | 81,50,69,000 |
| 92 | 4858—Capital Outlay on Engineering Industries (Public Undertakings) | .. | 1,65,000 |
| | 5075—Capital Outlay on Other Transport Services (Public Undertakings) | .. | 33,00,000 |
| | 6857—Loans for Chemical and Pharmaceutical Industries Public Undertakings) | .. | 4,78,50,000 |
| | 6858—Loans for Engineering Industries (Public Undertakings) | .. | 14,51,83,000 |
| | 6860—Loans for Consumer Industries (Public Undertakings) | .. | 9,93,28,000 |
| | 4856—Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings) | .. | 33,00,000 |
| | 4860—Capital Outlay on Consumer Industries (Exclud ing Public Undertakings) | .. | 58,00,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | | Rs. |
| 93 | 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings) .. | 17,16,00,000 |
| | 6885—Loans for Other Industries and Minerals (Excluding Public Undertakings) .. | 3,30,000 |
| 94 | 4859—Capital Outlay on Telecommunication and Electronics Industries .. | 3,96,00,000 |
| | 6859—Loans for Telecommunication and Electronics Industries .. | 1,32,00,000 |
| 95 | 4857—Capita Outlay on Chemical And Pharmaceutical Industries (Ex-Public Undertakings and Closed and Sick Industries) .. | 92,40,000 |
| | 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries and Food and Beverages) .. | 82,50,000 |
| | 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) .. | 9,90,000 |
| | 6860—Loans for Consumer Industries (Exclding Public Undertakings and Closed and Sick Industries and Food & Beverages) .. | 7,55,04,000 |
| 96 | 6875—Loans for Other Industries (Ecluding Closed and Sick Industries) .. | 1,37,28,000 |
| | 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries) .. | 2,72,25,000 |
| 97 | 4885—Other Capital Outlay on Industries and Minerals | |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | | Rs. |
| | (Excluding Public Undertakings and Closed and Sick Industries) .. | 29,70,000 |
| 99 | 7610—Loans to Government Servant etc. .. | 26,40,00,000 |
| | 7615—Miscellaneous Loans .. | 3,30,00,000 |
| | **Grand Toal ..** | **6319,97,05,000** |

The motion was then put and agreed to.

[6-40 — 6-50 p.m.]

## Budget of the Government of West Bengal for 2000-2001

### DEMAND No. 1

### Major Head : 2011—State Legislatures

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 14,22,12,000 only be granted for expenditure under Demand No. 1, Major Head : "2011—State Legislature" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 4,69,30,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Prabodh Chandra Sinha on Demand No. 1 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই প্রস্তাব উত্থাপন করছি যে, ২০০০-২০০১ সালে ১ নং দাবির অধীনে মুখ্যখাত ঃ ২০১১ রাজ্য বিধানমন্ডল এই হিসাবখাতে ব্যয় নির্বাহের জন্য ১৪,৪৪,৫০,০০০ (চৌদ্দ কোটি চুয়াল্লিশ লক্ষ পঞ্চাশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। ভোট-অন-অ্যাকাউন্টের ৪,৭৬,৬৯,০০০ (চার কোটি ছিয়াত্তর লক্ষ উনসত্তর হাজার) টাকাও উল্লিখিত অর্থাঙ্কের মধ্যে আছে।

(২) এই হিসাবখাতে যে যে উদ্দেশ্যে অর্থ বরাদ্দ করা হয়েছে তা হল ঃ

(ক) পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্যদের বেতন ও ভাতা এবং অপর খরচ বাবদ ব্যয় এবং

(খ) পশ্চিমবঙ্গ বিধানমন্ডল সচিবালয়ের অফিস চালানোর খরচ সমেত ওই সচিবালয়ের আধিকারিক এবং কর্মচারিদের বেতন ও ভাতা বাবদ ব্যয়—

(৩) উপরে যে অর্থের জন্য দাবি জানানো হয়েছে তা থেকে ২,১৫,৬৭,৬০০ (দুই কোটি পরে লক্ষ সাতষট্টি হাজার ছয়শত) টাকা পশ্চিমবঙ্গ বিধানসভা সদস্যদের বেতন, পূরক ভাতা, কনস্টিটিউয়েন্সি ভাতা, বাড়ি ভাড়া ও অপরাপর ভাতাদি বাবদ ব্যয় নির্বাহের জন্য বরাদ্দ রাখা হয়েছে। সদস্যদের ভ্রমণের খরচ মেটানোর জন্য ৪,৮৫,৭১,৪০০ (চার কোটি পঁচাশি লক্ষ একাত্তর হাজার চারশত) টাকা এবং অপর খরচাদি মেটানোর জন্য ৪২,৪৩,০০০ (বিয়াল্লিশ লক্ষ তেতাল্লিশ হাজার) টাকা বরাদ্দ করা হয়েছে।

(৪) বিধানমন্ডল সচিবালয়ের আধিকারিক ও কর্মচারিদের বেতন ও মহার্ঘভাতা এবং অ্যাডহক বোনাসসহ বাড়ি ভাড়া ভাতাসহ ৫,০৯,৯৭,০০০ (পাঁচ কোটি নয় লক্ষ সাতানব্বই হাজার) টাকা, ভ্রমণের খরচ বাবদ ৮,০০,০০০ (আট লক্ষ) টাকা, সচিবালয়ের অফিস চালানোর খরচ বাবদ ১,৭৭,০০,০০০ (এক কোটি সাতাত্তর লক্ষ) টাকা, ভাড়া অতিকর ও কর বাবদ ব্যয় নির্বাহের জন্য ১,০০,০০০ (এক লক্ষ) টাকা এবং অন্যান্য খরচ বাবদ ৩০,০০০ (ত্রিশ হাজার) টাকা বরাদ্দ করা হয়েছে।

(৫) লন্ডনের ওয়েস্ট মিনিস্টার প্রাসাদস্থিত রাষ্ট্রমন্ডল সংসদের কর্মরত করণিক সমিতিতে দেয় চাঁদা হিসাবে ১,০০০ (এক হাজার) টাকা এবং রাষ্ট্রমন্ডল সংসদ পরিসেল-এর পশ্চিমবঙ্গ শাখায় চাঁদা হিসাবে ৪,৪০,০০০ (চার লক্ষ চল্লিশ হাজার) টাকা যথাক্রমে বরাদ্দ করা হয়েছে।

(৬) এই বলে আমি ২০০০-২০০১ আর্থিক বছরে ১ নং দাবির অধীনে ১৪,৪৪,৫০,০০০ (চৌদ্দ কোটি চুয়াল্লিশ লক্ষ পঞ্চাশ হাজার) টাকা বরাদ্দ মঞ্জুর করার জন্য আপনার কাছে আবেদন জানাচ্ছি।

১ নং দাবি

হিসাব খাত ঃ ২০১১—রাজ্য বিধানসভা

| ০২-রাজ্য বিধানমন্ডল | | ১৯৯৯-২০০০ সালের সংশোধিত বাজেট | ২০০০-২০০১ সালের বাজেট প্রাক্কলন |
|---|---|---|---|
| | | টাকা | টাকা |
| ১০১-বিধানসভা | ভোটেড ঃ | ৭,২৪,৮২,০০০ | ৭,২৩,৭৪,০০০ |
| | চার্জড ঃ | ১৯,৭২,০০০ | ২০,০৮,০০০ |
| মোট—১০১ | | ৭,৪৪,৫৪,০০০ | ৭,৪৩,৮২,০০০ |
| ১০৩-বিধানসভা সচিবালয় | ভোটেড ঃ | ৬,৬১,২১,০০০ | ৬,৯৩,৯৭,০০০ |
| | চার্জড ঃ | ২,১৫,০০০ | ২,৩০,০০০ |
| সোসাইটি অব ক্লার্কস অ্যাট দ্য টেবল ইন কমনওয়েলথ্ পার্লামেন্ট, ওয়েস্ট মিনিস্টার প্লেস, লন্ডন'-এর চাঁদা | ভোটেড ঃ | ১,০০০ | ১,০০০ |
| কমলওয়েলথ পার্লামেন্টারি অ্যাশোসিয়েশনের পশ্চিমবঙ্গ শাখা, সাহায্য এবং চাঁদা | ভোটেড ঃ | ২,৮০,০০০ | ৪,৪০,০০০ |
| | ভোটেড ঃ | ৬,৬৪,০২,০০০ | ৬,৯৮,৩৮,০০০ |
| | চার্জড ঃ | ২,১৫.০০০ | ২,৩০,০০০ |
| মোট—১০৩ | ঃ | ৬,৬৬,১৭,০০০ | ৭,০০,৬৮,০০০ |

| | | | |
|---|---|---|---|
| ৮০০—অন্যান্য খরচ পরিকল্পনা বহির্ভূত | ঃ | — | — |
| পাঠ ভ্রমণ | ঃ | — | — |
| মোট ২০১১ রাজ্য বিধানমন্ডল খাতে | ভোটেড ঃ | ১৩,৮৮,৮৪,০০০ | ১৪,২২,১২,০০০ |
| | চার্জড ঃ | ২১,৮৭,০০০ | ২২,৩৮,০০০ |
| সর্বমোট ('২০১১-রাজ্য বিধানমন্ডল' খাতে) | ঃ | ১৪,১০,৭১,০০০ | ১৪,৪৪,৫০,০০০ |

২০০০-২০০১ সালের বাজেট প্রাক্কলন ব্যয়ের বিশদ বিবরণী
(খাতের বিশদ বিবরণ)

| ১০১-বিধানমন্ডল | | ২০০০-২০০১ সালের বাজেট প্রাক্কলন |
|---|---|---|
| মাহিনা— | | টাকা |
| বেতন | ভোটেড ঃ | ৪৩,৯৫,০০০ |
| | চার্জড ঃ | ৪৮,০০০ |
| পূরকভাতা | ভোটেড ঃ | ৪৩,৭৪,০০০ |
| কনস্টিটিউয়েন্সি ভাতা | ভোটেড ঃ | ৭২,৯০,০০০ |
| | চার্জড ঃ | ৬০,০০০ |
| বাড়ি ভাড়া ও অন্যান্য ভাতা | ভোটেড ঃ | ৫০,০০,০০০ |
| | চার্জড ঃ | ৪,০০,০০০ |
| ভ্রমণের খরচ | ভোটেড ঃ | ৪,৭০,৭১,৪০০ |
| | চার্জড ঃ | ১৫,০০,০০০ |
| অপর খরচ | ভোটেড ঃ | ৪২,৪৩,০০০ |
| মোট ১০১ | ভোটেড ঃ | ৭,২৩,৭৪,০০০ |
| | চার্জড ঃ | ২০,০৮,০০০ |
| ১০৩—বিধানসভা সচিবালয় | | |
| মাহিনা | — | ৩,৩৭,৭০,০০০ |
| মহার্ঘ ভাতা | — | ১,০৮,০৮,০০০ |
| বাড়ি ভাড়া ও অন্যান্য ভাতা | — | ৫৪,০৪,০০০ |
| অ্যাড-হক বোনাস | — | ১০,১৫,০০০ |
| ভ্রমণের খরচ | — | ৮,০০,০০০ |

| | | |
|---|---|---|
| অফিস চালানোর খরচ | ভোটেড ঃ | ১,৭৫,০০,০০০ |
| | চার্জ্ড ঃ | ২,০০,০০০ |
| ভাড়া অভিকর ও কর | ভোটেড ঃ | ১,০০,০০০ |
| অপর খরচ | ভোটেড ঃ | — |
| | চার্জ্ড ঃ | ৩০,০০০ |
| লন্ডনের ওয়েস্ট মিনিস্টার প্রাসাদস্থিত রাষ্ট্রমন্ডল সংসদে কর্মরত করণিক সমিতিতে দেয় চাঁদা | — | ১,০০০ |
| রাষ্ট্রমন্ডল সংসদ পরিসেলের পশ্চিমবঙ্গ শাখায় দেয় চাঁদা | — | ৪,৪০,০০০ |
| মোট ১০৩ | ভোটেড ঃ | ৬,৯৮,৩৮,০০০ |
| | চার্জ্ড ঃ | ২,৩০,০০০ |
| ৮০০—অন্যান্য খরচ পরিকল্পনা বহির্ভূত খাতে | ... | |
| পাঠ ভ্রমণ | ভোটেড ঃ | — |
| মোট ২০১১ রাজ্য বিধানমন্ডল খাতে | ভোটেড ঃ | ১৪,২২,১২,০০০ |
| | চার্জড ঃ | ২২,৩৮,০০০ |
| সর্বমোট ('২০১১—রাজ্য বিধানমন্ডল' খাতে) | ... | ১৪,৪৪,৫০,০০০ |

## DEMAND No. 3

### Major Head : 2013—Council of Ministers

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 4,02,00,000 only be granted for expenditure under Demand No. 3, Major Head : "2013—Council of Ministers" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 1,32,66,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Jyoti Basu on Demand No. 3 was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ২০০০-২০০১ সালে ৩

নং দাবির অধীনে মুখ্যখাত "২০১৩—মন্ত্রী পরিষদ" বাবদ ব্যয় নির্বাহের জন্য ৪,০২,০০,০০০ (চার কোটি দুই লক্ষ) টাকা মঞ্জুর করা হোক।

ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে দাবিকৃত ১,৩২,৬৬,০০০ (এক কোটি বত্রিশ লক্ষ ছেষট্টি হাজার) টাকা উল্লিখিত অর্থাঙ্কের অন্তর্ভূক্ত।

২। এই হিসাব খাতে যে যে উদ্দেশ্যে অর্থ বরাদ্দ করা হয়েছে তা হল ঃ

(ক) মন্ত্রীদের বেতন, ভ্রমণ ভাতা, নিয়ামিক ভাতা (সাম্পচুয়ারি) এবং অন্যান্য ভাতা বাবদ ব্যয় ;

(খ) রাজ্য সরকারের অতিথিদের বিনোদন ও আপ্যায়ন বাবদ ব্যয় ; এবং

(গ) নিজেদের বিচার-বিবেচনা মতো মন্ত্রীরা যে অনুদান মঞ্জুর করেন সেই অনুদান বাবাদ ব্যয় ও সেই সঙ্গে মন্ত্রীদের অন্যান্য বিবিধ ব্যয়।

৩। পূর্বোক্ত যে পরিমাণ অর্থের জন্যে এই দাবি জানানো হচ্ছে, তা থেকে ৪০,০০,০০০ (চল্লিশ লক্ষ) টাকা মন্ত্রীদের বেতন এবং ১৪,৭০,০০০ (চৌদ্দ লক্ষ সত্তর হাজার) টাকা নিয়ামিক ভাতা এবং অন্যান্য ভাতা বাবদ ব্যয় নির্বাহের জন্য বরাদ্দ করা হয়েছে।

৪। মন্ত্রীদের ভ্রমণের খরচ মেটানোর জন্যেও ১,০৫,০০,০০০ (এক কোটি পাঁচ লক্ষ) টাকার বরাদ্দ করা হয়েছে।

৫। এ বছর রাজ্য সরকারের অতিথি-বিনোদন ও আপ্যায়নের খরচ মেটানোর জন্য বাজেটে বরাদ্দ করা হয়েছে ১,২৬,৩০,০০০ (এক কোটি ছাব্বিশ লক্ষ ত্রিশ হাজার) টাকা।

৬। নিজেদের বিচার-বিবেচনা মতো অনুদান মঞ্জুর করতে গিয়ে মন্ত্রীদের যে ব্যয় হতে পারে তা মেটানোর জন্যও ৬,০০,০০০ (ছয় লক্ষ) টাকা বরাদ্দ করে রাখা হয়েছে।

৭। মন্ত্রীদের বিবিধ ধরনের কিছু কিছু ব্যয় মেটানোর জন্য বাজেটে ১,১০,০০,০০০ (এক কোটি দশ লক্ষ) টাকা ধরে রাখা হয়েছে।

৮। এই বলে, আমি ২০০০-২০০১ আর্থিক বছরে ৩ নং দাবির অধীনে ৪,০২,০০,০০০ (চার কোটি দুই লক্ষ) টাকার বরাদ্দ মঞ্জুর করার জন্য সভার কাছে আবেদন জানাচ্ছি।

## DEMAND No. 4

### Major Head : 2014—Administration of Justice

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 125,38,62,000 only be granted for expenditure under Demand No. 4, Major Head : "2014—Administration of Justice" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 41,37,74,000 already voted on account)

(Printed Budget Speech on Demand No. 4 of Shri Nishith Adhikari was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই প্রস্তাব উত্থাপন করছি যে ৪ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২০১৪ বিচার সংক্রান্ত প্রশাসন" বাবদ ব্যয় মেটাবার জন্য ১২৫ কোটি ৩৮ লক্ষ ৬২ হাজার টাকা মঞ্জুর করা হোক। ২০০০-২০০১ আর্থিক বছরে ভোট অন্ অ্যাকাউন্টে মঞ্জুরীকৃত ৪১ কোটি ৩৭ লক্ষ ৭৪ হাজার পূর্বোক্ত টাকার মধ্যে ধরা আছে।

২। রাজ্যের বিচার বিভাগের ১৯৯৯-২০০০ সালের বার্ষিক পরিকল্পনা খাতে আদালত গৃহ নির্মাণে, জুডিশিয়াল অফিসারদের আবাসন গৃহ নির্মাণে এবং অন্যান্য ছোট কাজের জন্য ২০০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল যার মধ্যে ১০০০ লক্ষ টাকা হাডকো থেকে ধরা হয়েছিল। উক্ত আর্থিক বছরে কেন্দ্রীয় সরকার রাজ্যের বিচার ব্যবস্থার পরিকাঠামোগত সুযোগ সুবিধা বৃদ্ধির জন্য ৫২১.৬৩ লক্ষ টাকা ইতিমধ্যে মঞ্জুর করেছেন। তদানুযায়ী রাজ্য সরকারকে রাজ্যের প্রদেয় সমপরিমাণ টাকা মঞ্জুর করতে হবে।

৩। উপরোক্ত অর্থের দ্বারা বারাসাত, আলিপুর এবং আসানসোলের আদালত গৃহ নির্মাণ, ব্যারাকপুর আদালতের প্রধান ব্লকের বিশেষ মেরামতি কাজ, পুরুলিয়া জেলা জজের আদালত গৃহের অত্যাবশ্যকীয় সরঞ্জাম স্থাপন, কলকাতা হাইকোর্টে প্রধান বিচারপতির সচিবের কক্ষ দর্শনার্থীদের কক্ষের রূপান্তরকরণ, কলকাতা হাইকোর্টের কেন্দ্রীয় শীততাপ নিয়ন্ত্রণ ব্যবস্থার পরিবর্তন ও পরিবর্ধন, দার্জিলিং এর জেলা জজের আদালত গৃহের অভ্যন্তরীণ কক্ষের মেরামতি, মেক্‌লিগঞ্জ, বর্ধমান, বনগাঁ, ইসলামপুর এবং লালবাগে

জুডিশিয়াল অফিসারদের আবাসন গৃহ নির্মাণের কাজ সম্পূর্ণ হয়েছে।

কালনায় আদালতগৃহে কোর্টের কাজ আরম্ভ হয়েছে এবং কাটোয়ায় নতুন আদালত গৃহ নির্মাণের কাজ সম্পন্ন হয়েছে। দুর্গাপুরে অবস্থিত আদালতগৃহ অপেক্ষাকৃত ছোট হওয়ায় উক্ত আদালত গৃহটি দ্বিতলে রূপান্তরিত করার প্রয়োজন হয়ে পড়েছে। বিষয়টি বর্ধমানের জেলা জজের সঙ্গে আলোচনা করা হচ্ছে।

কার্শিয়াং-এ আদালত গৃহের নির্মাণকার্য সম্পন্ন হয়েছে এবং কালিংপঙে অবস্থিত আদালত ভবনে যথারীতি কাজকর্ম আরম্ভ হয়েছে। নদীয়া জেলার কল্যাণীতে প্রস্তাবিত আদালতগৃহ নির্মাণের কাজ আরম্ভ হয়েছে এবং কল্যাণীর আদালত গৃহটি পুরাতন জরাজীর্ণ ভবন থেকে প্রয়োজনীয় নবীকরণের পর তথ্য ও সংস্কৃতি দপ্তরের ভবনে স্থানান্তরিত করা হয়েছে।

ব্যারাকপুর আদালত গৃহ নির্মাণের জন্য প্রয়োজনীয় জমি পাওয়া গেছে এবং পরিকল্পনা ও মূল্যানুমানের জন্য পূর্ত দপ্তরকে ইতিমধ্যেই অনুরোধ করা হয়েছে।

খড়গপুরে আদালত গৃহ নির্মাণের জন্য জমি চিহ্নিত করণের কাজ প্রশাসন সম্পন্ন করেছেন। জমি চিহ্নিতকরণ নির্বাচনের বিষয়টি কলকাতা উচ্চ ন্যায়ালয়ের অনুমোদনের অপেক্ষায় রয়েছে।

দার্জিলিং জেলার মিরিক, মংপু এবং গোরুবাথানে সিভিল জজ (জুনিয়র ডিভিসন) এবং জুডিশিয়াল ম্যাজিস্টেটের আদালত স্থাপনের প্রস্থাবটি মাননীয় কলকাতা হাইকোর্ট অনুমোদন করেছেন এই শর্তে যে, প্রয়োজনীয় পরিকাঠামোগত সুযোগ সুবিধা দেওয়ার পর আদালত গৃহ উদ্বোধন, চালু করা হবে ও আধিকারিক নিয়োগ করা হবে। তদানুযায়ী উক্ত আদালত সৃজন এবং আনুসাঙ্গিক পরিকাঠামো গড়ে তোলার বিষয়ে ব্যবস্থাদি গ্রহণ করা হয়েছে। স্থান নির্বাচনের বিষয়টি চূড়ান্ত হওয়ার পর উক্ত স্থানগুলিতে আদালতগৃহ নির্মাণের ব্যবস্থা গ্রহণ করা হবে।

নদীয়া জেলার তেহট্টে সিভিল জজ (জুনিয়র ডিভিসন)-এর আদালত, মহকুমা জুডিশিয়াল ম্যাজিস্ট্রেটের আদালত এবং জুডিশিয়াল ম্যাজিস্ট্রেটের আদালত আগেই স্থাপন করা হয়েছে। তেহট্টে আদালত গৃহ নির্মাণ এবং জুডিশিয়াল অফিসারদের আবাসন গৃহ নির্মাণের জন্য জমি ইতিমধ্যেই নির্বাচিত হয়েছে এবং পরিকল্পনা ও মূল্যানুমানের জন্য পূর্ত দপ্তরকে ইতিমধ্যে অনুরোধ করা হয়েছে।

ক্যানিং, কাকদ্বীপ এবং বুনিয়াদপুরে আদালতগৃহ নির্মাণ এবং জুডিশিয়াল অফিসারদের আবাসনগৃহ নির্মাণের জন্য স্থান নির্বাচনের বিষয়ে কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয়েছে

এবং স্থান নির্বাচনের পর উক্ত স্থানগুলিতে আদালত গৃহ নির্মাণের কাজ শুরু করা হবে।

১৯৯৮-৯৯ আর্থিক বছরে দক্ষিণ চব্বিশ পরগনা জেলার বারুইপুরে আদালতগৃহ নির্মাণকার্য প্রশাসনিক অনুমোদন দেওয়া হয়েছে এবং কাজেরও যথেষ্ট অগ্রগতি হয়েছে।

বিধাননগরে জুডিশিয়াল কমপ্লেক্স নির্মাণের পরিকল্পনা এবং মূল্যানুমান ইতিমধ্যেই পাওয়া গেছে এবং বিষয়টি মহামান্য কলকাতা হাইকোর্টের সঙ্গে আলোচনার পরিপ্রেক্ষিতে চূড়ান্ত করা হচ্ছে।

৪। উপরোক্ত প্রকল্পগুলি ছাড়াও বরাদ্দকৃত অর্থের কিছু অংশ নিম্নোলিখিত চালু প্রকল্পগুলি রূপায়ণের কাজে ব্যয় করা হয়েছে।

(ক) কলকাতার ২ এবং ৩ নং ব্যাঙ্কসাল স্ট্রিটে বহুতল আদালতগৃহ নির্মাণ।

(খ) বিধাননগরে হাইকোর্টের বিচারকদের আবাসিক গৃহ নির্মাণ।

(গ) রায়গঞ্জে জেলা জজের বাসভবন নির্মাণ।

(ঘ) হলদিয়া, কল্যাণী, বারুইপুর, কাঁথি, দিনহাটা, রঘুনাথপুর ও নবদ্বীপে আদালত গৃহ নির্মাণ।

(ঙ) জলপাইগুড়িতে জুডিশিয়াল অফিসারদের আবাসনগৃহ নির্মাণ এবং

(চ) মেদিনীপুর জেলার কাঁথিতে অবস্থিত আদালত ভবনের মেরামতির কাজ।

৫। এই দপ্তর নিম্নে বর্ণিত প্রকল্পগুলির সরকারি অনুমোদন দিয়েছে যার ব্যয় উল্লেখিত বরাদ্দ থেকে মেটানো হয়েছে ঃ—

(ক) রানাঘাট এবং কৃষ্ণনগরে অবসিথত আদালত ভবনের মেরামতি।

(খ) খাতড়া এবং আরামবাগে আদালতগৃহ নির্মাণ।

(গ) দুবরাজপুর, বিষ্ণুপুর, বাঁকুড়া এবং বসিরহাটে জুডিশিয়াল অফিসারদের আবাসন গৃহ নির্মাণ।

(ঘ) বাঁকুড়া এবং রামপুরহাটে গ্যাংওয়ে নির্মাণ।

(ঙ) অশীততাপ নিয়ন্ত্রিত আদালত কক্ষগুলিতে শীততাপ নিয়ন্ত্রণ ব্যবস্থা সংযোগকরণ এবং হাইকোর্ট জজেদের কক্ষে ঐ একই ব্যবস্থার সম্প্রসারণ।

(চ) ডায়মন্ডহারবার আদালতের সীমানা প্রাচীর নির্মাণ।

(ছ) বর্ধমানে সাইকেল স্ট্যান্ড নির্মাণ।

(জ) বাঁকুড়া জেলা জজের বাসস্থান মেরামত এবং সংস্কার সাধন।

(ঝ) বীরভূম জেলার সিউড়ি আদালত প্রাঙ্গনে জল সরবরাহ ব্যবস্থা।

(ঞ) মালদহের আদালত গৃহের সংস্কার সাধন।

(ট) পুরুলিয়ার আদালত গৃহের বিশেষ মেরামতিকরণ।

৬। বিচার বিভাগের জন্য ২০০০-২০০১ সালের বার্ষিক পরিকল্পনা খাতে ৮৮০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। উপরোক্ত অর্থের দ্বারা চালু প্রকল্পগুলির সম্পূর্ণকরণ এবং নিম্নবর্ণিত নূতন প্রকল্পগুলির কাজ ২০০০-২০০১ সালে আরম্ভ করা হবে ঃ—

(ক) লালবাগ (দ্বিতীয় পর্যায়ে), তুফানগঞ্জ, পুরুলিয়া, রায়গঞ্জ, শিলিগুড়ি, বিধাননগর, ব্যারাকপুর, মিরিক, গরুবাথান, মংপু, খড়গপুর, বুনিয়াদপুর, তেহট্ট, কাকদ্বীপ, ক্যানিং এবং কোচবিহারে আদালত গৃহ নির্মাণ।

(খ) কলকাতা হাইকোর্টের দশতলা গৃহ নির্মাণ।

(গ) কৃষ্ণনগর, কল্যাণী, বাঁকুড়া, আলিপুর এবং দার্জিলিং-এ বিচার বিভাগীয় আধিকারিকদের জন্য আবাসিক গৃহ নির্মাণ।

(ঘ) রায়গঞ্জে আদালতের কর্মচারিদের আবাসিক গৃহ নির্মাণ।

(ঙ) এই রাজ্যের যে সব জেলা ও মহকুমায় মামলাকারী জনগণ ও সাক্ষীদের জন্য প্রতীক্ষালয় এখনও নির্মাণ করা হয়নি, সেইসব জেলা ও মহকুমায় প্রতীক্ষালয় নির্মাণ।

(চ) জেলা এবং মহকুমা আদালতের পুরাতন নথিপত্র সংরক্ষণ করার জন্য অতিরিক্ত জায়গার ব্যবস্থা না করে উক্ত নথিপত্র মাইক্রোফিল্মের মাধ্যমে সংরক্ষণের ব্যবস্থা করা।

৭। কলকাতা হাইকোর্টে স্থাপিত কম্পিউটার প্রকল্প বিশেষ সন্তোযজনকভাবে কাজ করে চলেছে। এ ছাড়া মালদা, হুগলি, মেদিনীপুর, দক্ষিণ ২৪-পরগনা, হাওড়া, দক্ষিণ দিনাজপুর এবং বাঁকুড়া জেলা আদালতগুলিতে কম্পিউটার স্থাপন করার প্রয়োজনীয় সরকারি অনুমোদন আগেই দেওয়া হয়েছে। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে জলপাইগুড়ির

জেলা আদালতে কম্পিউটার সংস্থাপনের প্রকল্পের জন্য সরকারি অনুমোদন দেওয়া হয়েছে। বাকি জেলাগুলিতেও অতি শীঘ্রই কম্পিউটার চালু করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করা হয়েছে।

৮। মামলাকারী পুরুষ এবং মহিলা জনসাধারণ, সাক্ষী এবং আদালতের বিভিন্ন কাজে আগত ব্যক্তিদের নূন্যতম সুযোগ-সুবিধা দেওয়ার নীতি এই সরকার গ্রহণ করেছেন এবং এই নীতি অনুসারে রাজ্যের বিভিন্ন আদালত প্রাঙ্গণে মহিলা ও পুরুষদের জন্য পৃথক বসার জায়গা ও আলাদা শৌচাগার নির্মাণের প্রকল্প গ্রহণ করা হয়েছে। বর্ধমান, কাঁথি, সিউড়ি, কৃষ্ণনগর, গড়বেতা, মাথাভাঙ্গা, মেখ্‌লিগঞ্জ, ঘাটাল, বাঁকুড়া এবং দার্জিলিং-এ আগেই ঐ সব প্রতীক্ষালয় তৈরির প্রস্তাব অনুমোদন করা হয়েছে। চলতি আর্থিক বছরে রামপুরহাট এবং ডায়মন্ডহারবারে প্রতীক্ষালয় তৈরি করার জন্য সরকারি অনুমোদন দেওয়া হয়েছে। বাকি সব আদালতেও প্রতীক্ষালয় তৈরি করার জন্য বিশেষ উদ্যোগ গ্রহণ করা হয়েছে।

৯। বিচার ব্যবস্থা বিকেন্দ্রীকরণের মাধ্যমে বিচার ব্যবস্থাকে গ্রামের মানুষের আরও কাছে পৌঁছে দেওয়ার জন্য রাজ্য সরকার ব্যবস্থা গ্রহণ করেছেন। এই গৃহীত নীতি অনুসারে দক্ষিণ ২৪ পরগনার ক্যানিং, কাকদ্বীপ, ও বারুইপুরে একটি করে সিভিল জজ (জুনিয়র ডিভিসন) ও জুডিশিয়াল ম্যাজিস্ট্রেটের আদালত এবং আরামবাগ, মালদা ও লালবাগে একটি করে অতিরিক্ত জেলা জজের আদালত আগেই স্থাপন করা হয়েছে। চলতি আর্থিক বছরে উত্তরবঙ্গ বিভাগের জেলাগুলির জন্য শিশু অপরাধীদের বিচারের উদ্দেশ্যে কোচবিহারে একটি শিশু আদালত স্থাপন করা হয়েছে। উত্তর ২৪ পরগনার বারাসতে দুটি অতিরিক্ত জেলা এবং সেশন জজের আদালত স্থাপন করা হয়েছে।

কলকাতাতে স্থাপিত দ্বিতীয় পারিবারিক আদালত কাজ শুরু করেছে।

সি. বি. আই. মামলা নিষ্পত্তির জন্য কলকাতায় স্থাপিত বিশেষ আদালত যাহাতে কাজ শুরু করতে পারে তাহার জন্য প্রয়াস গ্রহণ করা হচ্ছে।

বিভিন্ন জেলা ও মহকুমায় বকেয়া মামলাগুলি নিষ্পত্তির জন্য প্রয়োজন অনুসারে আরও অতিরিক্ত আদালত স্থাপনের প্রয়াস গ্রহণ করা হচ্ছে।

১০। লিগ্যাল সার্ভিসেস অথরিটি অ্যাক্ট ১৯৮৭-র আইন অনুসারে পশ্চিমবঙ্গের জন্য স্টেট লিগ্যাল সার্ভিসেস অথরিটি, হাইকোর্ট লিগ্যাল সার্ভিসেস কমিটি এবং জেলার জন্য লিগ্যাল সার্ভিসেস অথরিটি আগেই তৈরি করা হয়েছে এবং লোক আদালত ও আইনি সাহায্য শিবির নিয়মিতভাবে অনুষ্ঠিত হচ্ছে। ১৯৯৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত

পশ্চিমবঙ্গের জন্য লিগ্যাল সার্ভিসেস অথরিটি রাজ্যের বিভিন্ন জেলাগুলিতে ১৪০টি লোক আদালত অনুষ্ঠিত করেছেন। ঐ লোক আদালতগুলিতে ৪,৫৭৩টি মামলা নিষ্পত্তি হয়েছে—তার মধ্যে মোটর দুর্ঘটনার বিরোধ সংক্রান্ত, খোরপোস ও বিবাহ সংক্রান্ত বিরোধ এবং ফৌজদারি মামলা ছিল। এই লোক আদালতগুলিতে আনুমানিক ২৭,৭২৭৬,১৭৪.০০ টাঃ ক্ষতিপূরণ দেওয়া হয়েছে, তার মধ্যে ঘটনাস্থলগুলিতেই দাবিদার ও দরখাস্তকারিদের ১৬,২১,৫০০ টাকা ক্ষতিপূরণ এবং খোরপোষ ভাতা দেওয়া হয়েছে। স্টেট লিগ্যাল সার্ভিসেস অথরিটি বর্ধমান, নদীয়া, দক্ষিণ ২৪ পরগনা, জলপাইগুড়ি, বাঁকুড়া, দক্ষিণ দিনাজপুর, মালদা, দার্জিলিং, বীরভূম, মুর্শিদাবাদ, উত্তর ২৪ পরগনা, উত্তর দিনাজপুর এবং হাওড়া জেলায় আইনি চেতনা শিবির সংঘটিত করেছেন।

স্টেট লিগ্যাল সার্ভিসেস অথরিটি গাইসাল রেল দুর্ঘটনায় ক্ষতিগ্রস্থ ব্যক্তিদের আইন সাহায্যের ব্যবস্থা করেছেন। স্টেট লিগ্যাল সার্ভিসেস অথরিটির লক্ষ্য ও উদ্দেশ্য এবং এই সম্পর্কে অন্যান্য তথ্যাদি সর্বসাধারণকে জ্ঞাত করার জন্য সংবাদপত্র ও পুস্তিকার মাধ্যমে প্রচারের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। মহকুমাতে বসবাসকারী দরিদ্র জনসাধারণেরাও যাতে সঠিক সময়ে আইনি সাহায্য পেতে পারেন, তার জন্য মহকুমাতে লিগ্যাল সার্ভিসেস কমিটি স্থাপনের ব্যবস্থা করা হচ্ছে।

১১। নিম্ন আদালতগুলিতে বাংলা ভাষাকে আদালতের ভাষা রূপে ব্যবহারের জন্য এই সরকার যে নীতি গ্রহণ করেছেন সেই নীতি অনুসারে হুগলি, বীরভূম, মালদা, দক্ষিণ ২৪ পরগনা, বাঁকুড়া, জলপাইগুড়ি, বর্ধমান, মুর্শিদাবাদ, নদীয়া এবং কোচবিহারের নিম্ন আদালতগুলিতে বাংলাকে আদালতের ভাষারূপে প্রবর্তন করা হয়েছে। হাওড়া, উত্তর চব্বিশ পরগনা, মেদিনীপুর, পুরুলিয়া উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর এবং দার্জিলিং জেলার নিম্ন আদালতগুলিতে বাংলা ভাষাকে আদালতের ভাষারূপে প্রবর্তন করার জন্য কলকাতা হাইকোর্ট প্রয়োজনীয় পরিকাঠামোগত সুযোগ-সুবিধা প্রদান সাপেক্ষে অনুমোদন দিয়েছেন। সেই অনুসারে এই বিভাগ প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করেছেন।

এই বিভাগের ১৪. ৬. ১৯৯৯ তারিখের ৪,৮৮৫ জে. নং বিজ্ঞপ্তিতে দার্জিলিং জেলার দার্জিলিং, কালিম্পং এবং কার্শিয়াং পার্বত্য মহকুমা তিনটির নিম্ন আদালতের ইংরাজি ভাষা ছাড়াও বাংলা সহ নেপালি ভাষাকে আদালতের ভাষারূপে প্রবর্তন করা হয়েছে।

১২। কলকাতা হাইকোর্টের সুপারিশক্রমে উত্তরবঙ্গে কলকাতা হাইকোর্টের একটি বিচারাসন (সার্কিট বেঞ্চ) স্থাপন করার প্রস্তাবটি কেন্দ্রীয় সরকারের আইন ও বিচার মন্ত্রকের (বিচার বিভাগের) বিবেচনাধীন আছে। বষয়টি চূড়ান্ত অনুমোদনের জন্য এই

বিভাগ জোরদার প্রয়াস চালাচ্ছেন।

১৩। ওয়েস্ট বেঙ্গল ন্যাশনাল ইউনিভার্সিটি অ্যাক্ট ১৯৯৯ অনুযায়ী ওয়েস্ট বেঙ্গল ন্যাশনাল ইউনিভারসিটি অব্ জুরিডিক্যাল সায়েন্সেস স্থাপন করা হয়েছে। এই বিশ্ববিদ্যালয়ের মূল লক্ষ্য হল আইন শিক্ষার প্রসার এবং জাতীয় উন্নয়নে আইন সংক্রান্ত বিভিন্ন পদ্ধতির বিস্তার সাধন করা। এছাড়া সমাজ সেবায় আইনের সুষ্ঠ প্রয়োগ, আইনি সেবা, আইন প্রণয়ন ও আইন সংস্কার প্রভৃতি বিষয়ে ছাত্র ও গবেষকদের উপযুক্ত শিক্ষা দান করা এবং সমাজ সেবায় তাদের মধ্যে আরও বেশি দায়িত্ব বোধ সৃষ্টি করাও এই বিশ্ববিদ্যালয়ের উদ্দেশ্য। ঐ বিশ্ববিদ্যালয়ের প্রথম উপাচার্য হিসাবে অধ্যাপক এন. আর. মাধব মেননকে নিয়োগ করা হয়েছে। উপরোক্ত বিশ্ববিদ্যালয়ের প্রাথমিক কাজকর্মের জন্য রাজ্য সরকার ৭৫ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। ঐ বিশ্ববিদ্যালয় বর্তমানে কলকাতার সল্টলেকে অবস্থিত অরণ্য ভবনে অস্থায়ীভাবে কাজ চালাচ্ছে। এই বিশ্ববিদ্যালয়ে বি. এস. সি., বি. এ-এল. এল. বি. (অনার্স). এল. এল. এম. এবং এম. ফিল. পাঠক্রমের ব্যবস্থা করা হয়েছে। খুব শীঘ্রই ক্লাস শুরু হবে।

১৪। পর্যটকদের কাছে মুর্শিদাবাদকে আরও আকর্ষণীয় করে তোলার জন্য এই বিভাগ সমস্তরকম সম্ভাব্য ব্যবস্থা গ্রহণ করেছে। এই উদ্দেশ্যে, পর্যটকদের জন্য ব্যাপক স্বাচ্ছন্দ্য ও অন্যান্য সুযোগ সুবিধাসহ একটি যাত্রীনিবাস তৈরি করার জন্য ইতিমধ্যেই রাজ্যের পর্যটন বিভাগকে মুর্শিদাবাদ এস্টেটের অধীনস্থ কেল্লা নিজামৎ মৌজায় ৩৩.৯৩ একর জমি হস্তান্তর করা হয়েছে। এ ছাড়াও মুর্শিদাবাদ এস্টেটের সম্পত্তি থেকে একটি বাস স্টপেজ ও একটি কলেজ নির্মাণ করার জন্য জমির ব্যবস্থা করা হয়েছে।

১৫। যাতে গ্রামীণ জনসাধারণ সহজেই তাদের নিকটবর্তী অঞ্চলে বেসরকারি ম্যারেজ অফিসারের পরিষেবা পায় তার জন্য এই বিভাগ ব্লক পৌরসভা, মহকুমা ও জেলা স্তরে বিশেষ বিবাহ আইন এবং হিন্দু বিবাহ আইন অনুসারে যথাক্রমে বেসরকারি ম্যারেজ অফিসার এবং বেসরকারি ম্যারেজ রেজিস্ট্রার নিয়োগের প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছে। প্রায় ১০০ জন এই ধরনের ম্যারেজ অফিসার এবং সমসংখ্যক ম্যারেজ রেজিস্ট্রার ইতিমধ্যেই নিয়োগ করা হয়েছে। আরও ম্যারেজ অফিসার নিয়োগের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছে। যাতে রাজ্যের সকল সম্প্রদায়ের জনসাধারণের বিবাহ নিবন্ধন ত্বরান্বিত করা যায় সেইজন্য রেজিস্ট্রার জেনারেল (জন্ম, মৃত্যু ও বিবাহ) এর দপ্তরকে সুদৃঢ় করার ব্যবস্থা গ্রহণ করছে।

১৬। এই বিভাগ রাজ্যের বিভিন্ন বিচারালয়ের অধীনস্থ বিভিন্ন আদালতে ৩০০ জন নোটারি নিয়োগের সিদ্ধান্ত ইতিমধ্যেই গ্রহণ করেছে। এর মধ্যেই ১৯৬ জন নোটারি

বিভিন্ন জেলায় ও মহকুমাগুলিতে নিয়োগ করা হয়েছে। জেলা ও মহকুমাগুলিতে আরও নোটারি নিয়োগের ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

১৭। পশ্চিমবঙ্গ পাবলিক সারভিস কমিশনের মাধ্যমে সহকারি পাবলিক প্রসিকিউটরদের নিয়োগের জন্য বিশেষ নিয়োগ বিধি প্রণয়ন করা হয়েছে। উপরোক্ত নিয়োগ বিধি অনুসারে সহকারি পাবলিক প্রসিকিউটরদের শূণ্য পদগুলি পূরণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

১৮। ভারতের সুপ্রিম কোর্টে, কলকাতা হাইকোর্টে এবং রাজ্য প্রশাসনিক ট্রাইব্যুনালে বিচারাধীন বিভিন্ন মামলাগুলিতে সরকারের বিভিন্ন বিভাগের স্বার্থ রক্ষার জন্য বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। সুপ্রিম কোর্টের সরকারি মামলায় সরকার পক্ষের প্রতিনিধি যাতে উপস্থিত থাকেন সেই উদ্দেশ্যে সুপ্রিম কোর্টে রাজ্যের স্ট্যান্ডিং কাউন্সিলের পদ সৃষ্টি করা হয়েছে। সরকারি মামলাগুলি সুষ্ঠুভাবে পরিচালনা করার জন্য এবং সরকার পক্ষ সমর্থনের জন্য উপযুক্ত আইনজীবীর অভাব যাতে না হয়, সেজন্য কলকাতা হাইকোর্টের ও রাজ্য প্রশাসনিক ট্রাইব্যুনালে কিছু সংখ্যক আইন আধিকারিকের পদ সৃষ্টি করা হয়েছে। সরকারের বিভিন্ন বিভাগের মামলা সম্পর্কিত হাইকোর্টের আদেশনামা জরুরি ভিত্তিতে প্রেরণের উদ্দেশ্যে হাইকোর্ট ভবনে একটি যোগাযোগ সেল স্থাপন করা হয়েছে। সরকার পক্ষের সকল আইনজীবীদের মধ্যে মামলার বিভিন্ন নথিগুলি সুষ্ঠুভাবে বন্টনের দিকে বিশেষ দৃষ্টি দেওয়া হয়েছে এবং যাতে রাজ্য সরকারের নীতিগত সিদ্ধান্ত সম্পর্কিত সকল মামলাগুলি সঠিকভাবে রাজ্যের পক্ষে উপস্থাপিত করা যায় সেজন্যও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। সরকারের পক্ষে মামলাগুলি সুষ্ঠুভাবে পরিচালনা করার জন্য কলকাতা নগর দায়রা আদালত ও জেলা আদালতগুলির সরকারি আইনজীবীদের তালিকা সংশোধন করার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

যাতে সরকারি আইনজীবীদের স্বার্থ ক্ষুন্ন না হয় সেজন্য তাদের প্রাপ্য ফি শীঘ্র মিটিয়ে দেওয়ার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। পশ্চিমবঙ্গের বিধি নির্দেশকের অফিসের সাথে রাজ্য সরকারের বিভিন্ন বিভাগের সমন্বয় সাধনের উদ্দেশ্যে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

মহাশয়, এই কথা বলে আমি ব্যয় বরাদ্দের প্রস্তাব অনুমোদনের জন্য পেশ করছি।

**DEMAND No. 5**

**Major Head : 2015—Elections**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the

Governor, I beg to move that a sum of Rs. 76,26,51,000 only be granted for expenditure under Demand No.5, Major Head : "2015—Elections" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 25,16,75,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Jyoti Basu on Demand No. 5 was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ২০০০-২০০১ সালে ৫ নং দাবির "২০১৫—নির্বাচন" হিসাব খাতে ব্যয় নির্বাহের জন্য ৭৬,২৬,৫১,০০০ (ছিয়াত্তর কোটি ছাব্বিশ লক্ষ একান্ন হাজার) টাকা মঞ্জুর করা হোক।

উল্লিখিত অর্থাঙ্কের মধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে দাবিকৃত ২৫,১৬,৭৫,০০০ (পঁচিশ কোটি ষোল লক্ষ পঁচাত্তর হাজার) টাকা ধরা হয়েছে।

১৯৯৯-২০০০ সালের অর্থনৈতিক বছরে লোকসভার সাধারণ নির্বাচন, ১৯৯৯, তৎসহ ৮৮-অশোকনগর, ১২৫-পাথরপ্রতিমা, ১৪১-শ্যামপুকুর, ২০৪-মহিষাদল এবং ২৪১-রঘুনাথপুর বিধানসভা নির্বাচন ক্ষেত্রের উপ-নির্বাচন সংগঠিত হয়েছে। এ ব্যতীত, ২০০০ সালের ১৭ই ফেব্রুয়ারি তিনটি বিধানসভা নির্বাচন ক্ষেত্রের অর্থাৎ ৫৭-নবগ্রাম, ২৩২-বিনপুর (তপ-উপজাতি) এবং ২৮৮-সিউড়ি বিধানসভা নির্বাচন ক্ষেত্রের উপ-নির্বাচনও সংগঠিত হয়েছে। ১৯৯৯ সালের ঐ সাধারণ নির্বাচনে মোট ৪,৭৬,৩৮,৭২৮ জন নির্বাচকের মধ্যে শতকরা ৭৩.১১ জন নির্বাচক তাদের ভোটাধিকার প্রয়োগ করেছেন। এই বছর সাধারণ নির্বাচন এক সঙ্কটজনক পরিস্থিতির মধ্যে সংগঠিত হয়। সাতটি জেলা প্রবল বন্যায় আক্রান্ত হয়। এতদ্ সত্ত্বেও নির্বাচন শান্তিপূর্ণভাবে সম্পন্ন হয়। এই নির্বাচনে নির্বাচকদের অংশগ্রহণও উৎসাহব্যঞ্জক। এর মাধ্যমে প্রমাণিত হয় যে, এই দেশের গণতান্ত্রিক ঐতিহ্য রক্ষা করা যখন একান্ত প্রয়োজন, তখন এই রাজ্যের নির্বাচকেরা স্বতঃস্ফূর্তভাবে সাড়া দেন, সর্বোপরি এই নির্বাচন শান্তিপূর্ণভাবে সম্পন্ন হয়। বিগত সাধারণ নির্বাচনে কলকাতার তিনটি লোকসভা নির্বাচন ক্ষেত্রের নির্বাচন এবং ১৪১-শ্যামপুকুর বিধানসভা নির্বাচন ক্ষেত্রের উপ-নির্বাচন বৈদ্যুতিন ভোট যন্ত্রে (ই. ভি. এম.) ভোট গ্রহণ করা হয়। কলকাতার নির্বাচকদের মধ্যে বৈদ্যুতিন ভোট যন্ত্রের মাধ্যমে ভোটাধিকার প্রয়োগের উপর ব্যাপক প্রচার সংগঠিত হয়। এই পরিপ্রেক্ষিতে দূরদর্শন ও

*বেসরকারি টেলিভিশন চ্যানেলের মাধ্যমে তথ্য চিত্র সম্প্রচারিত করা এবং মহানগরের সিনেমা হলগুলিতে স্থিরচিত্র প্রদর্শন করার ব্যবস্থা করা হয়।* ভি.ডি.ও. ও অডিও ক্যাসেটের মাধ্যমে রেলস্টেশনগুলির ক্লোজ সার্কিট টেলিভিশনের এবং মোবাইল ভ্যানের মাধ্যমে প্রচারের ব্যবস্থা করা হয়। বৈদ্যুতিন ভোটযন্ত্রের মাধ্যমে ভোটাধিকার প্রয়োগের ক্ষেত্রে নির্বাচকদের কাছ থেকে সন্তোষজনক সাড়া পাওয়া যায়।

২। ভারতের নির্বাচন কমিশন ১. ১. ২০০০ তারিখের ভিত্তিতে নির্বাচক তালিকার সংক্ষিপ্ত সংশোধনের আদেশ দিয়েছিলেন এবং ইতিমধ্যেই নির্বাচক তালিকা চূড়ান্তভাবে প্রকাশ [illegible] হয়েছে।

৩। নির্বাচক তালিকা কম্পিউটারে অন্তর্ভূক্তিকরণের কাজ ১৯৯৭ সালে শুরু হয়েছিল এবং নির্বাচক তালিকার কম্পিউটারে অন্তর্ভূক্তিকরণ এই বছরের নির্বাচক তালিকা অনুযায়ী সম্পন্ন করা হয়েছে। ১৯৯৯ সালের বিশেষ সংশোধনীর পর সমস্ত রাজনৈতিক দলের কাছে প্রতিটি লোকসভা নির্বাচন ক্ষেত্রের নির্বাচক তালিকার CD-ROM ইতিমধ্যেই পাঠানো হয়েছে এবং ২০০০ সালের সংক্ষিপ্ত সংশোধনীর নির্বাচক তালিকার CD-ROM সরবরাহ করতে আমরা সক্ষম।

৪। আমরা ইতিমধ্যেই কম্পিউটার হার্ডওয়ার ও সফ্‌টওয়ার সংগ্রহ করেছি এবং ২৩টি জেলা নির্বাচক আধিকারিকের ও পশ্চিমবঙ্গের মুখ্য নির্বাচক আধিকারিকের দপ্তরে তা স্থাপন করা হয়েছে। প্রতি জেলাতে কম্পিউটার স্থাপনক্ষেত্র করা হয়েছে এবং কম্পিউটার যন্ত্র চালনার জন্য কর্মীও প্রতি দপ্তরে নিয়োগ করা হয়েছে।

৫। ভারতের নির্বাচন কমিশনের নির্দেশানুযায়ী আমরা ১৯৯৯ সালের জুন মাস পর্যন্ত ৩,৬০,১৩,৮৮৫টি নির্ভুল সচিত্র পরিচয়পত্র নির্বাচকদের প্রদান করেছি। জেলাভিত্তিক এই পরিচয়পত্রগুলি প্রদান করা হয়েছে। পরবর্তীকালে এই পরিচয়পত্র প্রদানের কাজ বন্ধ হয়ে যায় কারণ জেলার প্রশাসন ১৯৯৯ সালের নির্বাচক তালিকার বিশেষ সংশোধনী, সাধারণ নির্বাচন ও ২০০০ সালের সংক্ষিপ্ত সংশোধনীর কাজে ব্যস্ত থাকার জন্য। সচিত্র পরিচয়পত্র সরবরাহের কাজ নিয়মিতভাবে আবার শুরু করা হয়েছে। যেসব নির্বাচকের ছবি তোলা হয়নি বা সচিত্র পরিচয়পত্র ত্রুটিপূর্ণ—যা এখনও সংশোধন করা হয়নি এবং যেসব নতুন নির্বাচকের নাম ১৯৯৯ সালের বিশেষ সংশোধনী ও ২০০০ সালের সংক্ষিপ্ত সংশোধনীর পর নির্বাচক তালিকায় অন্তর্ভূক্ত হয়েছে, ভারতের নির্বাচন কমিশনের এই বিষয়ে নির্দেশ আসার পর সংশ্লিষ্টদের সচিত্র পরিচয়পত্র প্রণয়ন ও প্রদান করার কাজ গ্রহণ করা হবে।

৬। এই হিসাব খাতে যে যে উদ্দেশ্যে অর্থ বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে, তা হল ঃ

(ক) রাজ্যের নির্বাচন সংস্থায় আধিকারিক, কর্মচারিদের বেতন ও কম্পিউটারের কর্মিদের পারিশ্রমিক দানের জন্য ব্যয় ;

(খ) ১. ১. ২০০০ তারিখকে ভিত্তি তারিখ ধরে নির্বাচক তালিকার সংক্ষিপ্ত সংশোধন ও আরও একটি সংশোধন যদি এই অর্থনৈতিক বছরে সংগঠিত হয়—সেই বাবদ খরচ ;

(গ) ব্যালট বাক্সগুলির মেরামত ও গুদাম ঘরগুলির ভাড়া ইত্যাদি বাবদ ব্যয় ;

(ঘ) ১৯৯৯ সালের অক্টোবর মাসে অনুষ্ঠিত লোকসভা নির্বাচন পরিচালনার জন্য বকেয়া ও লোকসভা উপ-নির্বাচন (প্রয়োজনীয় ক্ষেত্রে) অনুষ্ঠানের জন্য ব্যয় ;

(ঙ) বিধানসভা উপ-নির্বাচন (প্রয়োজনীয় ক্ষেত্রে) অনুষ্ঠানের জন্য ব্যয় ;

(চ) সচিত্র পরিচয়পত্র প্রণয়ন ও প্রদানের জন্য ব্যয় ;

(ছ) পঞ্চায়েত ও পুরসভা নির্বাচন পরিচালনার জন্য এবং রাজ্য নির্বাচন কমিশনের আধিকারিক ও কর্মচারিদের বেতন দানের জন্য ব্যয়।

৭। উপরোক্ত দাবির অধীনে "১০২—গৌণখাতে" ব্লকস্তর পর্যন্ত বিদ্যমান স্থায়ী নির্বাচন সংস্থায় নিযুক্ত কর্মচারী, নির্বাচক আধিকারিকদের বেতন, মহার্ঘ ভাতা, বাড়িভাড়া ভাতা, বোনাস, ভ্রমণ ও অফিস-সংক্রান্ত বিবিধ খরচ মেটানোর জন্য বাজেটে ৮,৮০,৭৪,০০০ (আট কোটি আশি লক্ষ চুয়াত্তর হাজার) টাকার বরাদ্দ রাখা হয়েছে।

৮। ১. ১. ২০০০ তারিখকে ভিত্তি তারিখ ধরে নির্বাচক তালিকার সংক্ষিপ্ত সংশোধন বাবদ এবং সফ্টওয়ার ও হার্ডওয়ার রক্ষণাবেক্ষণ বাবদ (জেলাস্তরে ও প্রধান কার্যালয়ে) ব্যয়ের জন্য "১০৩—গৌণখাতে" বাজেটে সর্বমোট ২০,০০,০০,০০০ (কুড়ি কোটি) টাকা বরাদ্দের সংস্থান করা হয়েছে।

৯। এই বাজেটে "১০৪—গৌণখাতে" কিছু স্থায়ী খরচ, যেমন—ক্ষতিপূরণ, ব্যালট বাক্স পরিষ্কার ও মেরামত, নির্বাচনী জিনিসপত্রের জন্য বর্তমান ও বকেয়া ভাড়া মেটানোর জন্য সর্বমোট ১০,০০,০০০ (দশ লক্ষ) টাকার বরাদ্দ রাখা হয়েছে।

১০। ১৯৯৯ সালে অনুষ্ঠিত লোকসভা নির্বাচনের বকেয়া খরচ ও লোকসভা উপ-নির্বাচনের (প্রয়োজনীয় ক্ষেত্রে) খরচ মেটানোর জন্য "১০৫—গৌণখাতে" এই বাজেটে

২,০০,০০,০০০ (দুই কোটি) টাকার বরাদ্দ রাখা হয়েছে।

১১। বিধানসভার সম্ভাব্য উপ-নির্বাচনের খরচ মেটানোর জন্য এই বাজেটে "১০৬—গৌণখাতে" ৩০,০০,০০,০০০ (ত্রিশ কোটি) টাকা রাখা হয়েছে।

১২। এই বাজেটে "১০৮—গৌণখাতে" এই রাজ্যে নির্বাচকদের সচিত্র পরিচয়পত্র প্রদানের জন্য ১৫,০০,০০,০০০ (পনের কোটি) টাকা রাখা হয়েছে।

১৩। এ ছাড়া রাজ্য নির্বাচন কমিশনের খরচ মেটানোর জন্য ৩৫,৭৭,০০০ (পঁয়ত্রিশ লক্ষ সাতাত্তর হাজার) টাকার বরাদ্দ রাখা হয়েছে।

১৪। উল্লিখিত বিষয়গুলিতে আমি ২০০০-২০০১ আর্থিক বছরে ৫ নং দাবির অধীনে ৭৬,২৬,৫১,০০০ (ছিয়াত্তর কোটি ছাব্বিশ লক্ষ একান্ন হাজার) টাকা মঞ্জুর করার জন্য সভার কাছে আবেদন জানাচ্ছি।

**DEMAND No. 6**

**Major Head : 2020—Collection of Taxes on Income and Expenditure**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 7,70,05,000 only be granted for expenditure under Demand No. 6, Major Head : "2020—Collection of Taxes on Income and Expenditure" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 2,54,12,000 already voted on account)

**DEMAND No. 7**

**Major Heads : 2029—Land Revenue and 5475—Capital Outlay on Other General Economic Services**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 276,59,15,000 only be granted for expenditure under Demand No. 7, Major Heads : "2029—Land Revenue and 5475—Capital Outly on Other General Economic Services" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 91,27,52,000 already voted on account)

### DEMAND No. 8

### Major Head : 2030—Stamps and Registration

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 41,59,97,000 only be granted for expenditure under Demand No. 8, Major Head : "2030—Stamps and Registration" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 13,72,79,000 already voted on account)

### DEMAND No. 9

### Major Head : 2035—Collection of Other Taxes on Property and Capital Transactions

**Dr, Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 47,38,000 only be granted for expenditure under Demand No. 9, Major Head : "2035—Collection of Other Taxes on Property and Capital Transactions" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 15,64,000 already voted on account)

### DEMAND No. 10

### Major Head : 2039—State Excise

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 42,82,00,000 only be granted for expenditure under Demand No. 10, Major Head : "2039—State Excise" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 14,1306,000 already voted on account)

DEMAND No. 11

**Major Head : 2040—Taxes on Sales, Trades etc.**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 72,82,35,000 only be granted for expenditure under Demand No. 11, Major Head : "2040—Taxes on Sales, Trades etc." during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 24,03,18,000 already voted on account)

DEMAND No. 12

**Major Head : 2041—Taxes on Vehicles**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 9,14,30,000 only be granted for expenditure under Demand No. 12, Major Head : "2041—Taxes on Vehicles" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 3,01,72,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Subhas Chakraborti on Demand No. 12 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ২০০০-২০০০১ আর্থিক বছরে ১২ নং দাবির অধীন মুখ্যখাত ঃ "২০৪১—যানবাহনের উপর কর" খাতে ৯,১৪,৩০,০০০ (নয় কোটি চৌদ্দ লক্ষ ত্রিশ হাজার) টাকা ব্যয়-বরাদ্দ মঞ্জুর করা হোক। এই টাকার মধ্যে ২০০০ সালের মার্চ মাসে ভোট অন্ অ্যাকাউন্টে অনুমোদিত ৩,০১,৭২,০০০ (তিন কোটি এক লক্ষ বাহাত্তর হাজার) টাকা ধরা আছে।

মাননীয় রাজ্যপালেব সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ২০০০-২০০১ আর্থিক বছরে ৭৭ নং দাবির অধীন মুখ্যখাত ঃ "৩০৫১—বন্দর ও অলোকস্তম্ভ" খাতে ২,১৯,৯০০০০ (দুই কোটি উনিশ লক্ষ নব্বই হাজার) টাকা ব্যয়-বরাদ্দ মঞ্জুর করা হোক। এই টাকার মধ্যে ২০০০ সালের মার্চ মাসে ভোট অন অ্যাকাউন্টে অনুমোদিত ৭২,৫৭,০০০ (বাহাত্তর লক্ষ সাতান্ন হাজার) টাকা ধরা আছে।

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ২০০০-২০০১ আর্থিক বছরে ৭৮নং দাবির অধীন মুখ্যখাত ঃ "৩০৫৩—অসামরিক বিমান চলাচল" খাতে ৬০,৪৯,০০০ (ষাট লক্ষ উনপঞ্চাশ হাজার) টাকা ব্যয়-বরাদ্দ মঞ্জুর করা হোক। এই টাকার মধ্যে ২০০০ সালের মার্চ মাসে ভোট অন অ্যাকাউন্টে অনুমোদিত ১৯,৯৬,০০০ (উনিশ লক্ষ ছিয়ানব্বই হাজার) টাকা ধরা আছে।

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ২০০০-২০০১ আর্থিক বছরে ৮০নং দাবির অধীন মুখ্যখাত ঃ "৩০৫৫—সড়ক পরিবহন", "৩০৫৬—অন্তর্দেশিয় জলপথ পরিবহন", "৫০৫৫—সড়ক পরিবহন বাবদ মূলধনী বিনিয়োগ", "৫০৫৬—অন্তর্দেশিয় জলপথ পরিবহ বাবদ মূলধনী বিনিয়োগ" এবং "৭০৫৫—সড়ক পরিবহন বাবদ ঋণ" খাতগুলিতে মোট ৩৯৫,৮৯,৩৮,০০০ (তিনশত পঁচানব্বই কোটি উননব্বই লক্ষ আটত্রিশ হাজার) টাকা ব্যয়-বরাদ্দ মঞ্জুর করা হোক। এই টাকার মধ্যে ২০০০ সালের মার্চ মাসে ভোট অন অ্যাকাউন্টে অনুমোদিত ১৩০,৬৪,৫০,০০০ (একশত ত্রিশ কোটি চৌষট্টি লক্ষ পঞ্চাশ হাজার) টাকা ধরা আছে।

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ২০০০-২০০১ আর্থিক বছরে ৮১নং দাবির অধীন মুখ্যখাত ঃ "৭০৭৫—অন্যান্য পরিবহন পরিষেবা ঋণ" খাতে ১৪,৩৭,০০,০০০ (চৌদ্দ কোটি সাইত্রিশ লক্ষ) টাকা ব্যয়-বরাদ্দ মঞ্জুর করা হোক। এই টাকার মধ্যে ২০০০ সালের মার্চ মাসে ভোট অন অ্যাকাউন্টে অনুমোদিত ৪,৭৪,২১,০০০ (চার কোটি চুয়াত্তর লক্ষ একুশ হাজার) টাকা ধরা আছে।

আমার দপ্তরের ১২, ৭৭, ৭৮, ৮০ এবং ৮১ নং দাবিগুলির ২০০০-২০০১ সালের ব্যয়-বরাদ্দের প্রস্তাবের পরিপ্রেক্ষিতে আপনার অনুমতি নিয়ে আমি পরিবহন দপ্তরের বিভিন্ন কার্যাবলির একটি সংক্ষিপ্ত বিবরণী পেশ করছি।

প্রদত্ত অর্থ সংস্থানের মধ্যে প্রকল্প ও কার্যাবলির সঠিক নির্বাচন ও সেগুলির সুষ্ঠু রূপায়ণের মাধ্যমে আমরা পরিবহন ক্ষেত্রে ১৯৯৯-২০০০ সালে যথাযথ অগ্রগতি অর্জনে সফল হয়েছি। পরবর্তী অনুচ্ছেদগুলিতে এই কার্যাবলির কিছু বিবরণ উপস্থাপন করছি।

১। **কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা** (সি. এস. টি. সি.)

সময়ের অগ্রগতির সঙ্গে সঙ্গে কলকাতা সংলগ্ন বিস্তৃত এলাকার নগরীকরণ ঘটেছে। ফলে এই এলাকায় সুসংবদ্ধ পরিবহন পরিষেবার প্রয়োজন অত্যন্ত গুরুত্বপূর্ণ হয়ে উঠেছে। পশ্চিমবঙ্গের প্রধান পরিবহন সংস্তা সি. এস. টি. সি. যাত্রী সাধারণের এই চাহিদা মেটাতে কার্যকর এবং সুবিধাজনক পরিকল্পনা নিয়ে এগিয়ে এসেছে। সি. এস. টি. সি. ২১৫টি রুটে বাস পরিষেবার মাধ্যমে রাজ্যের বেশির ভাগ জেলা শহরগুলিকে যুক্ত রেখেছে, যদিও তাদের মূল পরিষেবা ক্ষেত্র হল শহর কলকাতা ও তার সংলগ্ন এলাকা। এই ২১৫টি রুটের মধ্যে ১২৩টি রুটে দূরপাল্লার বাস চলাচল করে। বিগত দুই দশক যাবৎ সি. এস. টি. সি. গ্রামীণ এলাকার জনসাধারণের জন্যও পরিবহন ব্যবস্থা সম্প্রসারণের চেষ্টা চালিয়ে যাচ্ছে। বাস রুটগুলির বিন্যাস এই দৃষ্টিভঙ্গি অনুসারেই করা হয়েছে।

বাস চালানোর মোট দূরত্বের নিরিখে পরিষেবার কিছুটা উন্নতি হয়েছে। ১-৪-৯৯ থেকে ৩১-১২-৯৯ এই সময়কালের মধ্যে সি. এস. টি. সি. মোট ৪৩৬.৬৯ লাখ কি. মি. পথে বাস চালিয়েছে। পূর্ববর্তী বৎসরের এই সময়কালে যার পরিমাণ ছিল ৪০৯.৬৩ লাখ কি. মি.।

১৯৯৯ সালের অক্টোবর মাসে ভাড়ার হারের পুনর্বিন্যাস এবং বিভিন্ন প্রশাসনিক পদক্ষেপ গ্রহণের ফলে যাত্রীভাড়া বাবদ আয় বর্তমান আর্থিক বছরে যথেষ্ট বেড়েছে। ১৯৯৯-২০০০ সালে মোট আয় ৫০ কোটি টাকা হবে বলে অনুমান করা হচ্ছে। ১৯৯৮-৯৯ সালে এর পরিমাণ ছিল ৪৬.২০ কোটি টাকা।

১৯৯৯-২০০০ সালে সি. এস. টি. সি.-এর মোট ২০০টি পুরোনো বাসের পুননবীকরণের পরিকল্পনা আছে।

২০০০-২০০১ সালে প্রয়োজনীয় অর্থসংস্থান সাপেক্ষে সি. এস. টি. সি.-র ৭৫টি নতুন বাস কেনার এবং ২৫০টি পুরোনো বাসের পুননবীকরণ করার পরিকল্পনা আছে।

২০০০-২০০১ সালে সি. এস. টি. সি.-কে যোজনা খাতে ৭০০.০০ লক্ষ টাকা বরাদ্দ করার প্রস্তাব আছে।

২। **উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা** (এন. বি. এস. টি. সি.)

এনন. বি. এস. টি. সি. মূলত উত্তরবঙ্গের জেলাগুলির মধ্যে আন্তঃজেলা পরিষেবার মাধ্যমে উত্তরবঙ্গের যাত্রী সাধারণকে দক্ষ এবং নির্ভরযোগ্য পরিবহন পরিষেবা দেওয়ায় নিয়োজিত রয়েছে। এই সংস্থা মুর্শিদাবাদ, বীরভূম এবং নদীয়া জেলাতেও বাস চালিয়ে

থাকে। এই সংস্থার বাস পরিষেবা উত্তরবঙ্গকে এই রাজ্যের অধিকাংশ জেলা শহর এবং কলকাতা, দুর্গাপুর ও আসানসোলের মতো গুরুত্বপূর্ণ শহরের সঙ্গে যুক্ত করেছে। এ ছাড়া পশ্চিমবঙ্গের সঙ্গে আসাম, বিহার ও সিকিমকে যুক্ত করে এই সংস্থা আন্তঃরাজ্য বাস পরিষেবা চালিয়ে থাকে।

যদিও আর্থিক অনটনের জন্য এন. বি. এস. টি. সি. প্রয়োজন মতো পুরোনো বাস বাতিল করে সেই জায়গায় নতুন বাস দিতে পারছে না, তবুও বাস চালানোর মোট পথের দূরত্ব, কর্মি উৎপাদনশীলতা ও যান উৎপাদনশীলতার ক্ষেত্রে এই সংস্থা ১৯৯৮-৯৯ সালের তুলনায় ১৯৯৯-২০০০ সালে ভাল ফল আশা করছে। যাত্রীভাড়া বাবদ আয়ও ১৯৯৮-৯৯ সালের তুলনায় বেশি হবে বলে আশা করা যায়।

এই সংস্থার কাজকর্মের আরও উন্নতি ঘটাতে এন. বি. এস. টি. সি. ১৯৯৯-২০০০ সালে যোজনা বরাদ্দ থেকে প্রাপ্ত অর্থের সাহায্যে ২০টি নতুন বাস কিনেছে।

২০০০-২০০১ সালে এন. বি. এস. টি. সি.-কে যোজনাখাতে ৮৫০.০০ লক্ষ টাকা বরাদ্দ করার প্রস্তাব আছে।

৩। **দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা** (এস. বি. এস. টি. সি.)

এস. বি. এস. টি. সি. তাদের বেলঘরিয়া ও দুর্গাপুর এই দুই ডিভিসনের অন্তর্গত ডিপোগুলি থেকে বাস পরিষেবা চালিয়ে থাকে।

১৯৯৯-২০০০ সালে এস. বি. এস. টি. সি. যোজনা খাতে প্রাপ্ত টাকা থেকে ৩০টি নতুন বাস কিনেছে। ২০০০-২০০১ সালে ডব্লিউ. বি. এস. সি. বি. লিঃ থেকে ঋণ নিয়ে এই সংস্থা ১০০টি বাস কিনতে চায়। এই সংস্থা ১৯৯৯-২০০০ সালে ১৩০টি পুরোনো বাসের পুনর্নবীকরণ করবে।

পরিষেবার সঠিক ও কার্যকর পরিচালন এবং বাসে যাত্রাপথে চেকিং-এর ব্যবস্থা এস. বি. এস. টি. সি.-তে 'কি. মি. পিছু আয়' বৃদ্ধি ঘটিয়েছে। আশা করা যায় যে, ১৯৯৯-২০০০ সালে 'কি. মি. পিছু আয়' ৭.৪০ টাকা হবে। বাস চালানোর মোট দূরত্বও বৃদ্ধি পেয়ে ৩৩০.০০ লক্ষ কি. মি. হবে বলে আশা করা হচ্ছে। যাত্রীভাড়া বাবদ আয়ও বৃদ্ধি পেয়ে ১৯৯৯-২০০০ সালে ২৪৭০.০০ লক্ষ টাকা হবে বলে মনে করা হচ্ছে। ১৯৯৮-৯৯ সালে ভাড়া বাবদ আয়ের মোট পরিমাণ ছিল ২১২২.৮৮ লক্ষ টাকা।

কালনা ডিপোর নির্মাণকাজ চলছে এবং আশা করা হচ্ছে যে, এই ডিপো থেকে বাস পরিষেবা ২০০০-২০০১ সালে চালু হবে।

২০০০-২০০১ সালে এস. বি. এস. টি. সি.-কে যোজনা খাতে ৫৫০.০০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব আছে।

৪। **কলকাতা ট্রামওয়েজ কোঃ (১৯৭৮) লিঃ** (সি. টি. সি.)

১৯৯৯-২০০০ সালে প্রতিদিন রাস্তায় চালু ট্রামের সংখ্যা গড়ে ১৬৩ হবে বলে মনে করা হচ্ছে। আনুমানিক দৈনিক যাত্রী সংখ্যার গড় ১.৬০ লক্ষ হবে বলে মনে হয়।

১৯৯৯-২০০০ সালে প্রতি মাসে গড়ে ৬টি ট্রামের পুনর্নবীকরণ করা হলেও অর্থাভাবে ট্রাম লাইন ও ওভারহেড সিস্টেমের পুনর্নবীকরণ কাঙ্খিত পরিমাণে করা যায়নি।

এই সংস্থায় বাস পরিষেবার মান অবশ্য সন্তোষজনক। এই সংসথার ৩৩২টি বাস আছে। এই বাসগুলি কলকাতা ও সংলগ্ন এলাকায় মোট ৪০টি রুটে চলাচল করে। আশা করা হচ্ছে যে, ১৯৯৯-২০০০ সালে রাস্তায় চালু বাসের সংখ্যার গড় ২৩০-এ দাঁড়াবে।

বাস পরিষেবা থেকে বর্তমানে মাসিক গড় আয় ১.৫৫ কোটি টাকা।

২০০০-২০০১ সালে সি. টি. সি.-কে যোজনা খাতে ৫৫০.০০ লক্ষ টাকা বরাদ্দ করার প্রস্তাব আছে।

৫। **পশ্চিমবঙ্গ ভূতল পরিবহন** নিগম লিঃ (ডব্লিউ. বি. এস. টি. সি.)

এই নিগম বাস পরিষেবা ও লঞ্চ পরিষেবা উভয় ক্ষেত্রেই নিয়োজিত আছে। জেটি নির্মাণও এই সংস্থার কার্যাবলীর মধ্যে পড়ে।

১৯৯৯-২০০০ সালে এই নিগম কুকরাহাটি, খড়দহ ও রিষড়ায় জেটি নির্মাণের কাজ হাতে নিয়েছে। কুকরাহাটি জেটিটির নির্মাণ ১৯৯৯-২০০০ সালেই শেষ হবে বলে আশা করা যায়। খড়দহ এবং রিষড়ার জেটি দুটি ২০০০-২০০১ সালে সম্পূর্ণ হবে বলে আশা করা যায়।

এই সংস্থা একটি 'এফ্. আর্. পি. পরিদর্শন জলযান' সংগ্রহ করেছে যাতে বিভিন্ন চালু প্রকল্পের কাজ পরিদর্শন করা যায়।

এই সংস্থা লট্ নং ৮ এবং সাগরদ্বীপের কচুবেড়িয়ায় নদী বাঁধ সংরক্ষণের কাজ শেষ করেছে।

এই সংস্থা যন্ত্রচালিত নৌকার একটি 'পরিকল্পিত মডেল' সংগ্রহ করে পরীক্ষামূলকভাবে চালাবে বলে ঠিক করেছে, যাতে সরকারের পক্ষে যাত্রীদের নিরাপত্তার স্বার্থে এই ধররে

নৌকা বর্তমান ভুটভুটিগুলির পরিবর্তে চালু করা যায় কি না এই সিদ্ধান্ত নেওয়া সম্ভব হয়।

২০০০-২০০১ সালে এই নিগম নন্দীগ্রামে হলদি নদীর উপর একটি গ্যাংওয়ে-পন্টুন জেটি তৈরি করতে চায়। তাছাড়া হুগলি নদীতে খড়দহ/রিষড়া থেকে মধ্যবর্তী ঘাটগুলি হয়ে কলকাতা পর্যন্ত পরিষেবা চালু করার জন্য একটি দ্রুতগতি সম্পন্ন জলযান সংগ্রহ করার পরিকল্পনাও আছে। এছাড়া রায়চক ও কুকরাহাটিতে যান পারাপারের উপযোগী জেটি তৈরির কাজও এই সংস্থা ২০০০-২০০১ সালে শুরু করতে চায়। দুটি এল. সি. টি. সংগ্রহ করার পরিকল্পনাও এই সংস্থার আছে।

২০০০-২০০১ সালে পশ্চিমবঙ্গ ভূতল পরিবহন নিগম লিমিটেডকে যোজনা খাতে ৪০০.০০ লক্ষ টাকা বরাদ্দ করার প্রস্তাব আছে।

৬। **পরিবহন পরিচালন উন্নয়ন কর্মসূচি** (টি. ও. আই. পি.)

যান চলাচল স্বচ্ছন্দ করা এবং যাত্রী ও পথচারিদের নিরাপত্তা নিশ্চিত করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি গড়ে তোলার উদ্দেশ্যে পরিবহন পরিচালন উন্নয়ন কর্মসূচির অন্তর্গত প্রকল্পগুলি গ্রহণ করা হয়ে থাকে। রাস্তা চওড়াকরা, পথ সংযোগস্থলের উন্নয়ন, গার্ড রেল বসানো, ট্রাফিক সিগন্যাল স্থাপন, পথ বিভাজিকা তৈরি ইত্যাদি পরিবহন পরিচালন উন্নয়ন কর্মসূচির অন্তর্ভূক্ত।

চিত্তরঞ্জন অ্যাভেনিউস্থিত পথ বিভাজিকাগুলিতে ও অন্যান্য গুরুত্বপূর্ণ রাস্তা বরাবর গার্ড রেল লাগানোর কাজ চলছে।

হলদিয়াতে যান চলাচল ও পরিবহন সংক্রান্ত সমীক্ষার কাজ মেসার্স রাইট্স্ শুরু করেছে।

৭। **কলকাতা পরিবহন পরিকাঠামো উন্নয়ন প্রকল্প**

৪০০.০৮ কোটি টাকার কলকাতা পরিবহন পরিকাঠামো উন্নয়ন প্রকল্প জাপানের জাপান ব্যাঙ্ক ফর ইন্টারন্যাশনাল কো-অপারেশন (পূর্বতন ও. ই. সি. এফ.)-এর ঋণ সহায়তায় রূপায়িত হচ্ছে। এই প্রকল্পে গড়িয়াহাট, রবীন্দ্রসদন-বেকবাগান, লকগেট রোড এবং পার্ক স্ট্রিট-এ উড়ালপুল নির্মিত হবে এবং এসপ্ল্যানেড, মানিকতলা ও শ্যামবাজার সংযোগস্থলের উন্নয়ন করা হবে। পুরো প্রকল্পটিকে তিনটি গুচ্ছে ভাগ করা হয়েছে। যার মধ্যে ২ নং গুচ্ছটিতে গড়িয়াহাটে উড়ালপুল নির্মাণ এবং এসপ্ল্যানেড, মানিকতলা ও শ্যামবাজার সংযোগস্থলের উন্নয়ন আছে। ২ নং গুচ্ছটির কাজ ১৯৯৯ সালের নভেম্বর

মাসে শুরু হয়েছে। অবশিষ্ট গুচ্ছ দুটির কাজ ২০০০ সালের মধ্যেই শুরু হবে বলে আশা করা হচ্ছে। পুরো প্রকল্পটি নির্ধারিত সময়েই শেষ হবে বলে আশা করা যায়।

**৮। জেলা ও মহকুমা শহরগুলিতে বাস স্ট্যান্ড নির্মাণ প্রকল্প**

কোচবিহার জেলার হলদিবাড়ী পুরসভা, বর্ধমান জেলার গুসকরা, উত্তর দিনাজপুর জেলার কালিয়াগঞ্জ, হাওড়া জেলার উলুবেড়িয়া এবং উত্তর চব্বিশ পরগনা জেলার হাবড়া পুরসভা ও করুণাময়ী (সল্টলেক)-তে বাস স্ট্যান্ড নির্মাণের জন্য ১৯৯৯-২০০০ সালে অর্থ মঞ্জুর করা হয়েছে।

এ ছাড়া সায়েন্স সিটিতে বাস স্ট্যান্ড নির্মাণের বিষয়টি বিবেচনাধীন রয়েছে।

**৯। দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থা**

বর্তমানে কলকাতায় ৭৫টি অটো এমিসন্ টেস্টিং সেন্টার চালু আছে। এর মধ্যে ৪৮টি পেট্রোলচালিত গাড়ির জন্য এবং ২৭টি ডিজেলচালিত গাড়ির জন্য।

কলকাতা পুলিশ এবং পি. ভি. ডি. কলকাতার সঙ্গে যুক্ত আধিকারিকেরা দূষণ-এর ব্যাপারে নিয়মিত গাড়ির পরীক্ষা করে থাকেন।

১৯৯৯ সালে এদের কাজের খতিয়ান নিচে দেওয়া হল—

| | পরীক্ষিত গাড়ির সংখ্যা | শাস্তি প্রাপ্ত গাড়ির সংখ্যা | আদায়িকৃত জরিমানা |
|---|---|---|---|
| কলকাতা পুলিশ | ৭৭,৭৭৬ | ৫২,৭১৮ | ৩,০১,১২,৮৫০ টাকা |
| পি. ভি. ডি. কলকাতা | ১ | ৩২৪ | ৮৩,২১৬ টাকা |

১লা নভেম্বর, ১৯৯৯ থেকে সবরকম যাত্রীবাহী নন্-ট্রান্সপোর্ট যানের ক্ষেত্রে 'ভারত ২০০০ মান' প্রযোজ্য হয়েছে। যে সকল যান ১লা নভেম্বর, ১৯৯৯ বা তার পরে যথাযথভাবে নথিভুক্ত হয়েছে তাদের ক্ষেত্রে এই মান প্রযোজ্য।

**১০। সোলাসিয়াম ফান্ড প্রকল্প এবং অন্যান্য দুর্ঘটনা সাহায্য প্রকল্প**

এই প্রকল্পগুলিতে মোটর দুর্ঘটনায় ক্ষতিগ্রস্ত ব্যক্তি বা তার নিকট আত্মীয়গণকে ক্ষতিপূরণ দেওয়ার সংস্থান আছে। সোলাসিয়াম ফান্ড প্রকল্পে বিমা কোম্পানি জেলার ক্লেম সেটেলমেন্ট অফিসার/ট্রাইবুন্যালের আদেশ অনুযায়ী ক্ষতিপূরণের টাকা দিয়ে থাকে। মোটর দুর্ঘটনা সাহায্য প্রকল্পে রাজ্য সরকার নিজস্ব তহবিল থেকে অনুদান দিয়ে থাকেন। এ

বাবদ ১৯৯৯-২০০০ সালের ফেব্রুয়ারি পর্যন্ত ৯৭.৮৫ লক্ষ টাকা বন্টনের জন্য বিভিন্ন জেলায় দেওয়া হয়েছে।

কলকাতা ও সংলগ্ন জেলাগুলিতে চলাচলকারি ট্যাক্সির চালকদের বাহ্যিক হিংসাত্মক ঘটনা এবং/অথবা অজ্ঞাত কারণবশত দুর্ঘটনাজনিত ব্যক্তিগত আঘাত বা মৃত্যুর ক্ষেত্রে ট্যাক্সি চালকদের সুবিধার্থে ব্যক্তিগত দুর্ঘটনা গোষ্ঠী জনবিমা প্রকল্প চালু করা হয়েছে। ১৮,০০০-এর উপর ট্যাক্সি চালক এই প্রকল্পের মাধ্যমে উপকৃত হচ্ছেন। রাজ্য সরকার এই প্রকল্পের প্রিমিয়াম বাবদ ১৯৯৯-২০০০ সালে ৫,৬৩,২৬৩ টাকা জমা দিয়েছেন।

**১১। পশ্চিমবঙ্গ রাজ্য পরিবহন কর্তৃপক্ষ**

পশ্চিমবঙ্গ রাজ্য পরিবহন কর্তৃপক্ষ মোটর ভেহিক্‌ল্‌স্ অ্যাক্ট, ১৯৮৮ এবং তদনুসারে প্রণীত নিয়মাবলী অনুসারে এই রাজ্যের যাত্রী সাধারণকে প্রয়োজনীয় পরিবহন পরিষেবা দেওয়ায় নিযুক্ত আছে। বাসের আন্তঃ আঞ্চলিক পারমিট জেলাগুলির সুপারিশের ভিত্তিতে স্থিরীকৃত রুটে দেওয়া হয়ে থাকে। বিহার, উড়িষ্যা, আসাম ও সিকিমের সঙ্গে সম্পাদিত পারস্পরিক পরিবহন চুক্তির ভিত্তিতে আন্তঃরাজ্য পারমিট দেওয়া হয়। ভারত সরকার ও বাংলাদেশ সরকারের মধ্যে সম্পাদিত চুক্তি অনুযায়ী ভারত ও বাংলাদেশ প্রত্যেকের দুটি করে বাস কলকাতা ও ঢাকার মধ্যে চলাচল করছে।

১-৪-৯৯ থেকে ১৫-২-২০০০-এর মধ্যে সরকারি পরিবহন সংস্থাগুলিকে ৭০টি এবং বেসরকারি মালিকদের ২৪৭টি বাসের পারমিট দেওয়া হয়েছে।

এই সময়ের মধ্যে প্রদত্ত অন্যান্য ধরে পারমিটের সংখ্যা নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| (১) স্পেশ্যাল পারমিট | .. | ৪,৩৩১ |
| (২) টেম্পোরারি পারমিট | .. | ২২,৬৩৩ |
| (৩) সারা বাংলা ট্যুরিস্ট ট্যাক্সি পারমিট | .. | ১,২৮৪ |
| (৪) পণ্য পরিবহন যানের জন্য প্রদত্ত ন্যাশনাল পারমিট | .. | ৩,৮৫১ |

**১২। বিমান চালনা প্রশিক্ষণ কেন্দ্র, বেহালা**

বেহালার বিমান চালনা প্রশিক্ষণ কেন্দ্রটি চালু করার জন্য বিভিন্ন পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। ভাল আবহাওয়ায় ব্যবহারোপযোগী রানওয়েটির মেরামতি শেষ হয়েছে। রানওয়েটির চারিদিকে বেড়া দেওয়ার কাজ শুরু করা হয়েছে। সে্না ১৫২ ভি. টি.-ই. এম. কে. বিমানটির ইঞ্জিন ওভারহলিং-এর কাজ শীঘ্রই শেষ হবে। সবরকম প্রয়োজনীয়

শর্ত পূরণ করার জন্য যথাসাধ্য চেষ্টা করা হচ্ছে যাতে যথাশীঘ্র সম্ভব বেহালার বিমান চালনা প্রশিক্ষণ কেন্দ্র থেকে নিয়মিত প্রশিক্ষণ চালু করা যায়।

**১৩। মোটরযান রাজস্ব সংগ্রহ, নির্বহন কার্যকলাপ ও সীমান্ত চেকপোস্ট**

মোটরযান চেক্‌পোস্ট স্থাপন ও নির্বহন কাজকর্ম যথেষ্ট পরিমাণে জোরদার করার ফলে মোটর ভেহিকলস্‌ ট্যাক্স ও ফি আদায় উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। ১৯৯৮-৯৯ সালে রাজস্ব আদায়ের পরিমাণ দাঁড়িয়েছে ১৫৮.০৭ কোটি টাকা। যা ১৯৯৭-৯৮ সালে ছিল ১৪৭.৯২ কোটি টাকা। ১৯৯৯-২০০০ সালের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ১৭৫.০০ কোটি টাকা।

বর্ধমান জেলার রামপুর এবং মেদিনীপুর জেলার বেলতলায় দুটি চেক্‌পোস্ট স্থাপন করা হয়েছে এবং সেগুলিতে ভালভাবে কাজ হচ্ছে। ১৯৯৯-২০০০ সালে চেক্‌পোস্টগুলির পরিকাঠামো উন্নয়নের জন্য আনুমানিক ৬০.০০ লক্ষ টাকা ব্যয় হবে বলে মনে করা হচ্ছে।

উত্তর দিনাজপুরের সোনাপুরে (চোপড়া) আর একটি চেক্‌পোস্ট স্থাপনের বিষয়টি সক্রিয়ভাবে বিবেচনা করা হচ্ছে।

**১৪। মোটরযান অফিসগুলির যন্ত্রগাণনিকীকরণ**

পরিবহন দপতর পর্যায়ক্রমে রাজ্যের সব কটি মোটরযান অফিসের যন্ত্রগাণনিকীকরণের কাজ হাতে নিয়েছে। ইতিমধ্যে কলকাতা পি. ভি. ডি., হাওড়া, মেদিনীপুর, বর্ধমান, বারাসত এবং বেলতলা চেক্‌পোস্টের যন্ত্রগাণনিকীকরণের কাজ শেষ হয়েছে এবং সেগুলি চালু রয়েছে। পুরুলিয়া এবং ব্যারাকপুর মোটরযান অফিসের যন্ত্রগাণনিকীকরণের কাজ শীঘ্রই শেষ হবে।

পরবর্তী পর্যায়ে নদীয়া, শিলিগুড়ি, মুর্শিদাবাদ, রায়গঞ্জ এবং কোচবিহারের মোটরযান অফিসগুলির যন্ত্রগাণনিকীকরণের কাজ শুরু হবে।

**১৫। পশ্চিমবঙ্গ পরিবহন পরিকাঠামো উন্নয়ন নিগম লিঃ**

এই নিগম পরিবহনের বিভিন্ন ক্ষেত্রে পরিকাঠামো নির্মাণের কাজে নিযুক্ত আছে।

এই নিগম ইতিমধ্যেই কোন্নগর এবং পানিহাটিতে জেটি তৈরি করেছে এবং ঐগুলি জনসাধারণের ব্যবহারের জন্য ২২-১-২০০০ তারিখে খুলে দেওয়া হয়েছে।

সেবক রোডে তিস্তা নদীর ধারে বাণিজ্যিকভাবে একটি যাত্রী স্বাচ্ছন্দ্য কেন্দ্র গড়ে

তোলার জন্য ডব্লিউ. বি. টি. আই. ডি. সি. দার্জিলিংয়ের জেলা শাসকের কাছ থেকে ১.১৬ একর জমির দখল নিয়েছে। এই প্রকল্পের প্রাথমিক কাজকর্ম শুরু হয়েছে।

এই নিগম বজবজে একটি ট্রাক টার্মিনাল নির্মাণের কাজ শুরু করেছে। কাজটি আগামী আর্থিক বছরে শেষ হবে বলে আশা করা যায়।

**১৬। হুগলি রিভার ব্রিজ কমিশনার্স**

হুগলি রিভার ব্রিজ কমিশনার্স দ্বিতীয় হুগলি সেতু, যা বিদ্যাসাগর সেতু নামে পরিচিত, তার রূপায়ণকারী সংস্থা। মূল সেতুর মূল কাঠামো অংশের কাজ ১৯৯২ সালের অক্টোবর মাসে শেষ হয় এবং সেতুটি যান চলাচলের জন্য ১২-১০-৯২ তারিখে খুলে দেওয়া হয়। বর্তমানে কলকাতা ও হাওড়ার সেতু-অভিমুখী রাস্তাগুলিসহ মূল সেতুর কাজ পুরোপুরি শেষ হয়েছে।

এই সংস্থ বর্তমানে নিউ খিদিরপুর ব্রিজ তৈরি এবং হাওড়া স্টেশন চত্বর থেকে মহাত্মা গান্ধী রোড ও চার্চ রোড, হাওড়া পর্যন্ত রাস্তা তৈরির কাজে নিযুক্ত আছে।

পশ্চিমবঙ্গ সরকারের ফায়ার সার্ভিস ডাইরেক্টরেটের পরামর্শ ও সহযোগিতায় এই সংস্থা বিদ্যাসাগর সেতুতে একটি আধুনিক অগ্নিনির্বাপণ ব্যবস্থা যোগ করতে বিশেষ আগ্রহী। এ সংক্রান্ত প্রকল্পটি তৈরি করার জন্য গঠিত একটি কমিটি প্রকল্পটি তৈরি করার কাজ করছে।

মূল সেতুর উপরে হাওড়ার দিকে অবস্থিত একটি টোল প্লাজার মাধ্যমে ১২-১০-৯২ তারিখ থেকে টোল আদায় ব্যবস্থা চালু রয়েছে। ১৯৯৯-এর ডিসেম্বর পর্যন্ত টোল বাবদ মোট ৪৯,৫০,৭৫,৫৯২ টাকা আদায় হয়েছে। বর্তমানে গড়ে প্রতিদিন প্রায় ২.৭০ লক্ষ টাকা আদায় হয়। প্রায় ১৮,০০০ থেকে ২০,০০০ গাড়ি প্রতিদিন এই সেতু দিয়ে পারাপার করে।

সবশেষে জানানো যায় যে, জাপানের জে. বি. আই. সি. (পূর্বতন ও. ই. সি. এফ.) সংস্থার ঋণ সহায়তায় নির্মীয়মাণ 'কলকাতা পরিবহন পরিকাঠামো উন্নয়ন' প্রকল্পটির রূপায়ণের দায়িত্ব হুগলি রিভার ব্রিজ কমিশনার্স-কে দেওয়া হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষির পরে পরিবহনই হল দেশের দ্বিতীয় বৃহত্তম কর্মসংস্থান ক্ষেত্র। পরিবহন পরিষেবা বজায় রাখার নৈমিত্তিক কাজগুলি ছাড়াও আমার দপ্তর বিভিন্ন প্রকল্প গ্রণয়ন ও সেগুলিকে ধাপে ধাপে রূপায়ণের মাধ্যমে আরও বেশি কর্মসংস্থানের সুযোগ তৈরির চেষ্টা করছে, যার দ্বারা জনসাধারণ সামাজিক ও অর্থনৈতিক উভয় দিক

দিয়েই উপকৃত হবেন বলে আমি বিশ্বাস করি।

যেহেতু, আমার দপ্তরের মূল লক্ষ্য হল যান চলাচল ব্যবস্থা সুষ্ঠুতর করা এবং জনসাধারণকে স্বাচ্ছন্দ্যপূর্ণ পরিবহন পরিষেবার সুযোগ করে দেওয়া, সেহেতু পরিবহন দপ্তর কলকাতার চৌহদ্দির বাইরে কয়েকটি ট্রাক টার্মিনাল গড়ে তোলার কথা বিবেচনা করছে, যেগুলি তৈরি হলে পরিবহন ব্যবস্তার উন্নতি তো হবেই, বেকার যুবকদের কর্মসংস্থানেরও সুযোগ বাড়বে। সি. এম. ডি. এ. ইতিমধ্যেই কোনায় এ ধরনের একটি প্রকল্প, অর্থাৎ কোনা ট্রাক টার্মিনাল তৈরির কাজ শুরু করেছে। একজন বেসরকারি ব্যক্তিও দিলিল রোডের উপর এ ধরনের উদ্যোগে ব্রতী হয়েছেন। আমার দপ্তরের অধীন ডব্লিউ. বি. টি. আই. ডি. সি. ইতিমধ্যেই বজবজে একটি ট্রাক টার্মিনাল তৈরির কাজ শুরু করেছে।

জনসাধারণকে আরও ভাল পরিবহন পরিষেবা দেওয়ার জন্য পশ্চিমবঙ্গ সরকার গড়িয়া থেকে টালিগঞ্জ পর্যন্ত মেট্রো রেল সম্প্রসারণ প্রকল্পে সক্রিয়ভাবে অংশগ্রহণ করার সিদ্ধান্ত নিয়েছে।

আমরা বিশ্বায়নের যুগে বাস করছি। প্রযুক্তি ক্ষেত্রের অগ্রগতি জীবন-যাপন প্রণালীকে অনেকটাই বদলে দিয়েছে। মহিলারা তাদের চিরাচরিত ঘরোয়া জীবনের ক্ষুদ্র গন্ডি ছেড়ে বেরিয়ে এসে জীবনের সর্বক্ষেত্রে পুরুষদের সঙ্গে সমানভাবে অংশগ্রহণ করছেন। ফলে স্বল্প ও দূরপাল্লা উভয় যাত্রাপথেই মহিলা যাত্রীর সংখ্যা অনেকগুণ বৃদ্ধি পেয়েছে। স্বাভাবিকভাবেই যাত্রাপথে পথিপার্শ্বস্থ সুযোগ-সুবিধার প্রয়োজন আবশ্যিক হয়ে পড়েছে। আমরা বাস টার্মিনাসগুলিতে ন্যূনতম প্রয়োজনীয় সুযোগ-সুবিধার ব্যবস্থা করার উদ্যোগ নিয়েছি। কিন্তু কেবলমাত্র বাস টার্মিনাসগুলিতে প্রয়োজনীয় সুযোগ-সুবিধার ব্যবস্থা করাই যথেষ্ট নয়। দূরপাল্লার যাত্রায় যাত্রী এবং পরিবহন কর্মী সকলের জন্যই পথিমধ্যে এ ধরনের সুযোগ-সুবিধা ও অন্যান্য স্বাচ্ছন্দ্যের ব্যবস্থা করা দরকার। এই কথা মাথায় রেখে এস. বি. এস. টি. সি. তৈলক্ষেত্রের একটি রাষ্ট্রায়ত্ত সংস্থা আই. বি. পি.-র সঙ্গে কোলাঘাটে এরূপ একটি কেন্দ্র গড়ে তোলার জন্য চুক্তিবদ্ধ হয়েছে। অন্যান্য জায়গাতেও এ ধরনের পরিকাঠামো গড়ে তোলার চেষ্টা চলছে।

যাত্রীসাধারণের আবশ্যিক সুবিধাদির ব্যবস্থা করার জন্য পরিবহন দপ্তর ব্যতীত জনস্বাস্থ্য ও পৌর-বিষয়ক দপ্তরেরও মনোযোগ দেওয়া দরকার।

সর্বশেষ আমি আনন্দের সঙ্গে মাননীয় সদস্যদের জানাচ্ছি যে, 'কলকাতা-ঢাকা বাস পরিষেবার'-র দীর্ঘদিন লালিত স্বপ্ন ৯-৭-৯৯ থেকে বাস্তবায়িত হয়েছে।

এই কথা বলে সভার অনুমোদনের জন্য আমি, আমার দাবি পেশ করছি।

DEMAND No. 13

**Major Head : 2045—Other Taxes and Duties on Commodities and Services**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 7,85,08,000 only be granted for expenditure under Demand No. 13, Major Head : "2045—Other Taxes and Duties on Commodities and Services" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 2,59,08,000 already voted on account)

DEMAND No. 14

**Major Head : "2047—Other Fiscal Services**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 17,48,65,000 only be granted for expenditure under Demand No. 14, Major Head : "2047—Other Fiscal Services" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 5,77,05,000 already voted on account)

DEMAND No. 16

**Major Head : 2049—Interest Payments**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 59,00,000 only be granted for expenditure under Demand No. 16, Major Head : "2049—Interest Payments" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 19,47,000 already voted on account)

## DEMAND No. 18

**Major Head : "2052—Secretariat—General Services**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 73,11,40,000 only be granted for expenditure under Demand No. 18, Major Head : "2052—Secretariat—General Services" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 24,12,76,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Jyoti Basu on Demand Nos. 18 & 19 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে, আমি প্রস্তাব করছি যে, ২০০০-২০০১ সালে ১৮ নং দাবির অধীনে মুখ্যখাত "২০৫২—সচিবালয় সাধারণ কৃত্যকসমূহ" বাবদ ব্যয় নির্বাহের জন্য এবং ১৯ নং দাবির অধীনে মুখ্যখাত "২০৫৩—জেলা প্রশাসন" বাবদ ব্যয় নির্বাহের জন্য যথাক্রমে টাঃ ৭৩,১১,৪০,০০০ (তিয়াত্তর কোটি এগার লক্ষ চল্লিশ হাজার) টাকা এবং টাঃ ৬৪,২৯,২২,০০০ (চৌষট্টি কোটি ঊনত্রিশ লক্ষ বাইশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। ইতিমধ্যে ভোট অন অ্যাকাউন্টের মাধ্যমে গৃহীত মুখ্যখাত "২০৫২ সচিবালয় সাধারণ কৃত্যকসমূহ" এবং মুখ্যখাত "২০৫৩ জেলা প্রশাসন" বাবদ যথাক্রমে টাঃ ২৪,১২,৭৬,০০০ (চব্বিশ কোটি বার লক্ষ ছিয়াত্তর হাজার) টাকা এবং টাঃ ২১,২১,৬৪,০০০ (একুশ কোটি একুশ লক্ষ চৌষট্টি হাজার) টাকা এই অর্থাঙ্কের মধ্যে ধরা হয়েছে।

২। স্বরাষ্ট্র, অর্থ, বিচার, আইন, পৌর বিষয়ক, ভূমি ও সংস্কার, পূর্ত, খাদ্য ও সরবরাহ, মুখ্যমন্ত্রীর সচিবালয়—এই সব সচিবালয় বিভাগ এবং সংশ্লিষ্ট অফিস সমূহের বেতন, রাহা খরচ ও অফিস খরচ সংক্রান্ত বার্ষিক ব্যয় "২০৫২—সচিবালয় সাধারণ কৃত্যসমূহ" খাতে বরাদ্দ অর্থ থেকে নির্বাহ করা হয়। এছাড়া বিভাগীয় কমিশনার, জেলাশাসক ও মহকুমা শাসকের অধীনে সর্বস্তরের কর্মচারীর পূর্বোক্ত বিষয় সংক্রান্ত বার্ষিক ব্যয় "২০৫৩—জেলা প্রশাসন" খাত থেকে নির্বাহ করা হয়।

৩। ১৯৯৯-২০০০ সালে "২০৫২ সচিবালয় সাধারণ কৃত্যকসমূহ" এবং "২০৫৩ জেলা প্রশাসন" খাতে বাজেট বরাদ্দ ছিল যথাক্রমে ৬৫,১০,০০,০০০ (পঁয়ষট্টি কোটি দশ লক্ষ) টাকা এবং ৫৭,৯৭,১০,০০০ (সাতান্ন কোটি সাতানব্বই লক্ষ দশ হাজার) টাকা।

৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তথ্য প্রযুক্তির দিক-নিদর্শনকারী এক নতুন সহস্রাব্দের সূচনায় আমরা পৌঁছেছি। আজ দেশ-বিদেশের মানুষ তাদের নিজ নিজ সরকারের কাছে উন্নত গুণমানের পরিষেবা দাবি করছে। এই প্রসঙ্গে আম বলতে পারি যে, জনগণের চাহিদা পূরণের প্রয়াসে আমাদের সরকার ক্রমশ আরও বেশি দায়বদ্ধতা, সংবেদনশীলতা ও স্বচ্ছতার পরিচয় দিচ্ছে। এর ফলে এই রাজ্যের প্রশাসনের ক্ষেত্রে উল্লেখযোগ্য জনমুখী উত্তরণ ঘটেছে। আমি যথেষ্ট জোরের সাথে বলতে পারি যে, দারিদ্র দূরীকরণ ও কল্যাণমূলক বিভিন্ন কর্মসূচি রূপায়ণ ও সেগুলিতে জনগণের অংশগ্রহণের মাধ্যমে সাম্প্রদায়িকতা ও প্রশাসনিক অস্বচ্ছতার অশুভ শক্তিকেও প্রতিহত করা হয়েছে।

৫। মাননীয় সদস্যরা জানেন যে, সরকার এমন সব নীতি ও কর্মসূচি অনুসরণ করেছে যেগুলি অধিকতর ক্ষমতা অর্পণ, সিদ্ধান্ত গ্রহণের ক্ষেত্রে স্বচ্ছতা, কর্মসম্প্রদানের ক্ষেত্রে অধিকতর দায়বদ্ধতা ও জন অভিযোগের দ্রুত নিষ্পত্তির উপর বহুলাংশে নির্ভরশীল। সিদ্ধান্ত গ্রহণে অনাবশ্যক বিলম্ব পরিহার করা এবং সেই সঙ্গে প্রশাসনিক প্রক্রিয়ার দুর্জ্ঞেয়তা দূর করার লক্ষ্যে সরকারি নিয়ম-পদ্ধতি সরলীকরণের জন্য সুসংবদ্ধ ও সুসমন্বিত প্রয়াস অব্যাহত আছে।

৬। মাননীয় অধ্যক্ষ মহোদয়, দারিদ্র্য-উপশমমূলক, পরিবেশ-অনুকূল ও নারী কল্যাণমুখী বিভিন্ন কর্মসূচি রূপায়ণের জন্য নিরলস প্রয়াসের মাধ্যমে আমরা মানুষের. বিশেষ করে দরিদ্র মানুষের ক্রমবর্ধমান চাহিদা পূরণের লক্ষ্যে চেষ্টা চালিয়ে যাচ্ছি। সচিবালয় ও জেলা-প্রশাসন বাবদ ব্যয়নির্বাহের জন্য এই ১৮ ও ১৯ নং দাবি পেশ করা হচ্ছে। বিভিন্ন উন্নয়নমূলক কর্মসূচি রূপায়ণের গতি ত্বরান্বিত করে এ রাজ্যের মানুষের আশাআকাঙ্খা ও চাহিদা পূরণের লক্ষ্যে প্রশাসনিক কাঠামোকে চাঙ্গা করে তোলা হচ্ছে। এই কাঠামোর অপরিহার্য উপাদন হল সচিবালয় ও জেলা প্রশাসন।

৭। কর্মচারীদের কাজের পরিবেশ, তাদের সততা, সময়ানুবর্তিতা ও প্রশিক্ষণের মতো বিভিন্ন সহগামী বিষয়ের উপরই সরকারের কর্মকুশলতা যে বহুলাংশে নির্ভরশীল এ কথা রাজ্য সরকার স্বীকার করে। দায়িত্বশীল সরকার হিসাবে জন-অভিযোগের দ্রুত ও কার্যকরী নিরসনেও আমাদের সরকার দায়বদ্ধ। এই উদ্দেশ্যে সর্বস্তরে জন-

অভিযোগ ও সহায়তা দপ্তর খোলা হয়েছে। ১৯৯৯ সালে কলকাতার জন-অভিযোগ ও সহায়তা দপ্তরগুলিতে প্রায় ৪০০০ এবং জেলাসমূহে প্রায় ১৫,০০০ অভিযোগ গৃহীত হয়েছে। এই সব অভিযোগের ক্ষেত্রে দ্রুত ব্যবস্থা নেওয়া হচ্ছে। এছাড়া কর্মচারিদের হাজিরার ক্ষেত্রে আমরা সময়ানুবর্তিতার উপর বিশেষ জোর দিয়েছি। এই সভার মাননীয় সদস্যদের আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি, এই ক্ষেত্রে সব সরকারি দপ্তরই উল্লেখযোগ্য সর্বাঙ্গীন উন্নতি লক্ষ্য করা যাচ্ছে। ক্ষেত্রস্তরের অফিসগুলিতে ঊর্ধতন আধিকারিকদের নির্দিষ্ট সময়ের ব্যবধানে পরিদর্শনের ক্ষেত্রে উন্নতি ঘটানোর উপরও আমরা জোর দিয়েছি। এতে ভাল ফল পাওয়া গেছে।

৮। চাকুরিকালের বিভিন্ন পর্যায়ে আধিকারিক ও কর্মিবর্গের প্রশিক্ষণ একান্তভাবে জরুরি। এই প্রশিক্ষণের মাধ্যমে তারা সর্বশেষ নীতি ও কর্মসূচি, নিয়ম-কানুন এবং সেই সঙ্গে নতুন ধ্যান-ধারণা ও পদ্ধতি সম্পর্কে ওয়াকিবহাল হতে পারেন। চাকুরিতে নবাগতদের প্রশিক্ষণের ক্ষেত্রে বিধাননগরের রাজ্য প্রশাসনিক প্রতিষ্ঠান (স্টেট অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রেনিং ইন্সটিটিউট) এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে চলেছে। এই প্রতিষ্ঠানটি বিভিন্ন ধরনের চাকুরিকালীন প্রশিক্ষণ, হালফিল বিষয়ে স্বল্পমেয়াদি পাঠক্রম এবং সেই সঙ্গে সেমিনার ও কর্মশালা আয়োজন করে থাকে। ইন্সটিটিউটের উদ্যোগে আয়োজিত পাঠক্রমে ১৯৯৯ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত ১০৫১ জন শিক্ষার্থী অংশগ্রহণ করেছিলেন। এই প্রসঙ্গে আমি আরো জানতে চাই যে, রাজ্যের জন্য একটি প্রশিক্ষণ নীতি প্রণয়ন করা, রাজ্য প্রশাসনিক প্রতিষ্ঠানকে একটি শীর্ষ প্রতিষ্ঠান হিসাবে গড়ে তোলা এবং এই রাজ্যের বিভিন্ন বিভাগের নিয়ন্ত্রণাধীনে অন্যান্য যে সব প্রশিক্ষণ প্রতিষ্ঠান কাজ করছে সেগুলিকে পরামর্শ ও সহায়তা দেওয়ার লক্ষ্যে সরকার, প্রাক্তন সেনাধ্যক্ষ জেনারেল শঙ্কর রায়চৌধুরীকে সভাপতি করে প্রশিক্ষণ বিষয়ে রাজ্যস্তরে একটি পরামর্শদাতা কমিটি গঠন করেছে। এই কমিটি ইতিমধ্যেই রাজ্য প্রশিক্ষণ-নীতি সম্পর্কিত প্রথম প্রতিবেদনটি পেশ করেছে। ঐ প্রতিবেদন পরীক্ষা করে দেখা হচ্ছে।

৯। বিভিন্ন জেলা ও মহকুমা সদরে প্রশাসনিক ভবন নির্মাণ ও সংস্কার সংক্রান্ত বিভিন্ন প্রকল্পের কাজ আমরা চালিয়ে যাচ্ছি। আমি জোর দিয়ে বলতে চাই যে, সীমিত আর্থিক সামর্থ্যের মধ্যেই জনস্বার্থে নতুন নতুন মহকুমা সদরে পর্যাপ্ত পরিকাঠামো গড়ে তোলার জন্য আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি। বিভিন্ন জেলায় অফিস ভবন নির্মাণের জন্য ১৯৯৯-২০০০ সালের বার্ষিক যোজনায় বরাদ্দের পরিমাণ ২৩৫ লক্ষ টাকা।

১০। মাননীয় সদস্যদের আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, ১৯৯৯ সালের ডিসেম্বর মাস

থেকে মুর্শিদাবাদ জেলার ডোমকলকে সদর করে একটি নতুন মহকুমা গঠন করা হয়েছে। জলঙ্গি, ডোমকল, রাণীনগর ও ইসলামপুর ব্লক নিয়ে এই মহকুমাটি গঠিত হয়েছে।

১১। নিছক কর্মকুশলতাই নয়, সেই সঙ্গে নিরপেক্ষতা ও সততাই হল দক্ষ প্রশাসনের মৌল উপাদান। প্রশাসনেক দুর্নীতিমুক্ত করতে নিবারক ও শাস্তিমূলক ব্যবস্থার প্রয়োজনীয়তা সম্পর্কে রাজ্য সরকার পুরোপুরি সচেতন। সরকারি কর্মচারিদের বিরুদ্ধে অভিযোগের তদন্ত নির্বাহের ক্ষেত্রে রাজ্য সরকার মূলত তদারকি (ভিজিলেন্স) কমিশনের ওপর নির্ভর করে থাকে। ১৯৯৯ সালে কমিশন ৪৬৪ জন কর্মচারির বিরুদ্ধে অভিযোগের তদন্ত শুরু করেছে এবং ৬০টি ক্ষেত্রে তদন্ত শেষ করেছে। ৫৩টি ক্ষেত্রে কমিশন বিভাগীয় কার্যবাহের সুপারিশ করেছে। ব্যাখ্যামূলক স্মারকসহ ১৯৯৪, ১৯৯৫, ১৯৯৬, ১৯৯৭ ও ১৯৯৮ সালের বার্ষিক প্রতিবেদন এই অধিবেশনেই পেশ করা হবে।

১২। মাননীয় সদস্যরা জানেন যে, রাজ্যে তথ্য প্রযুক্তি ক্ষেত্রের বিকাশ ঘটানোর লক্ষ্যে রাজ্য সরকার ইতিমধ্যেই তথ্য প্রযুক্তি নীতি প্রণয়ন ও গ্রহণ করেছে। নাগরিকদের সঙ্গে সরকারের যোগসূত্র আরো উন্নত ও ফলদায়ি করার ক্ষেত্রেও তথ্য প্রযুক্তি নির্দেশিকা সহায়ক হবে। আশা করা যায়, তথ্য প্রযুক্তি ব্যবহারের ফলে সামাজিক ও অর্থনৈতিক উন্নয়ন ত্বরান্বিত হবে, তথ্য প্রযুক্তি ও তথ্য প্রযুক্তি-সফটওয়্যার শিল্প গড়ে উঠবে এবং সেই সঙ্গে বৈদ্যুতিন-প্রশাসন ও বৈদ্যুতিন-বাণিজ্যেরও প্রসার ঘটবে। সম্প্রতি রাজ্য সরকার একটি সরকারি ওয়েবসাইট পশ্চিমবঙ্গ সরকার স্থাপন করেছে। একথা স্বীকার করতে হবে যে, এই মুহূর্তে সরকারি কাজকর্মের একটি সীমিত ক্ষেত্রের কিছু প্রাথমিক তথ্য তাতে পাওয়া যাচ্ছে। আরও বিস্তারিত তথ্য ওয়েবসাইটে সরবরাহ করার জন্য এবং লাইসেন্স, পারমিট ইত্যাদির ফরম ওয়েবসাইটে পাওয়ার জন্য পদক্ষেপ নেওয়া হচ্ছে।

১৩। স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগ আই. এ. এস., (একজিকিউটিভ), ডব্লিউ. বি. জি. এস এবং সেই সঙ্গে সচিবালয় সহায়কদের ক্যাডার নিয়ন্ত্রক কর্তৃপক্ষ হিসাবে কাজ করে। এই বিভাগ এই সব কৃত্যকের ক্ষেত্রে বিভিন্ন বিভাগে বহাল, পদোন্নতি ও চাকুরি সংক্রান্ত অন্যান্য বিষয়ে দায়িত্বপ্রাপ্ত। এ ছাড়া, এই বিভাগ প্রশাসনিক সংস্কার সংক্রান্ত যাবতীয় বিষয় দেখাশোনা করে।

১৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভার সদস্যদের আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, সম্প্রতি রাজ্য সরকার সমস্ত সরকারি বিভাগে, বিশেষ করে যে সব বিভাগ জনগণের

সঙ্গে আরও ঘনিষ্ঠভাবে যুক্ত সেই সব বিভাগে ব্যাপকভাবে বাংলাভাষা ব্যবহার করার সিদ্ধান্ত নিয়েছে। এই বিষয়ে তদারকি করার জন্য পরিষদীয় বিষয়ের ভারপ্রাপ্ত মন্ত্রীকে আহ্বায়ক করে মন্ত্রী-পর্যায়ে উচ্চক্ষমতাসম্পন্ন একটি কমিটি গঠন করা হয়েছে। তাছাড়া, রাজ্য সরকারকে পরামর্শ দান ও নির্দেশনার উদ্দেশ্যে প্রখ্যাত লেখক, শিল্পী, শিক্ষাবিদ ও অন্যান্য বিশিষ্ট ব্যক্তিদের নিয়ে একটি উপদেষ্টা কমিটি গঠন করা হয়েছে।

১৫। এই বাজেটের মধ্যে ভূমি ও ভূমি-সংস্কার, স্বরাষ্ট্র, পূর্ত, অর্থ, আইন, খাদ্য ও সরবরাহ ইত্যাদি অন্য কয়েকটি বিভাগের বাজেট বরাদ্দ অন্তর্ভুক্ত করা হয়েছে। ওইসব বিভাগের ভারপ্রাপ্ত আমার সহকর্মীরা যখন এই সভায় তাদের নিজ নিজ বাজেট-বরাদ্দের দাবি উত্থাপন করবেন তখন তারা তাঁদের কাজকর্ম ও সাফল্যের বিশদ বিবরণ উপস্থাপন করবেন।

১৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি ১৮নং দাবির অধীনে মুখ্যখাত "২০৫২—সচিবালয় সাধারণ কৃত্যকসমূহ" বাবদ টাঃ ৭৩,১১,৪০,০০০ (তিয়াত্তর কোটি এগার লক্ষ চল্লিশ হাজার) টাকা এবং ১৯ নং দাবির অধীনে মুখ্যখাত "২০৫৩—জেলা প্রশাসন" বাবদ টাঃ ৬৪,২৯,২২,০০০ (চৌষট্টি কোটি উনত্রিশ লক্ষ বাইশ হাজার) টাকা মঞ্জুর করার জন্য এই সভার কাছে প্রস্তাব রাখছি।

## DEMAND No. 19

### Major Head : 2053—District Administration

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 64,29,22,000 only be granted for expenditure under Demand No. 19, Major Head : "2053—District Administration" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 21,21,64,000 already voted on account)

Budget Speech on Demand No.-19 of Shri Subhas Chakraborti printed alongwith Budget Speech on Demand No. 18 was taken as read.

## DEMAND No. 20

### Major Head : 2054—Treasury and Accounts Administration

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 53,82,36,000 only be granted for expenditure under Demand No. 20, Major Head : "2054 Treasury and Accounts Administration—" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 17,76,18,000 already voted on account)

## DEMAND No. 21

### Major Head : 2055 —Police

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 913,44,43,000 only be granted for expenditure under Demand No. 21, Major Head : "2055 Police—" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 301,43,66,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Buddhadeb Bhattacharjee on Demand No. 21 was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ২০০০-২০০১ সালের ব্যয়নির্বাহের জন্য ২১নং দাবির অধীনে মুখ্যখাত "২০৫৫—পুলিশ" বাবদ ৯১৩,৪৪,৪৩,০০০ (নয় শত তের কোটি চুয়াল্লিশ লক্ষ তেতাল্লিশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। ইতিমধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত টাকাও এর মধ্যে ধরা হয়েছে।

২। এই একই খাতে ১৯৯৯-২০০০ সালে ৮৬৪,৩৬,৭৫,০০০ (আটশত চৌষট্টি কোটি ছত্রিশ লক্ষ পঁচাত্তর হাজার) টাকা মঞ্জুর করা হয়েছিল। কর্মচারিদের বেতন ও ভাতা বৃদ্ধি, নতুন পদ [illegible] জন্য যান ও অত্যাবশ্যক সাজ সরঞ্জাম [illegible] নবগঠিত বিভিন্ন ইউনিট ও সেইসঙ্গে [illegible] স্থান-সঙ্কুলানের জন্য ভবন

নির্মাণ ও অধিগ্রহণ, পরিকাঠামোগত বর্তমান সুযোগ-সুবিধার উন্নতিবিধান ও নতুন পরিকাঠামো গড়ে তোলা ইত্যাদি বাবদ আরো বেশি সংস্থান রাখার ফলে বিগত বছরের তুলনায় ২০০০-২০০১ সালে ব্যয়ের পরিমাণ বৃদ্ধি পেয়েছে। প্রশাসনিক কাঠামোকে মজবুত করার প্রয়োজনেই এইসব ব্যবস্থা গ্রহণ করতে হচ্ছে।

৩। এই রাজ্যে, বিশেষ করে উত্তরবঙ্গের বিভিন্ন জেলায় বিচ্ছিন্নতাকামী ও নাশকতামূলক শক্তিগুলির কার্যকলাপ সম্পর্কে রাজ্য সরকার সম্পূর্ণ সচেতন। এই অঞ্চলের চারপাশে সংঘটিত বেশ কয়েকটি ঘটনার ফলে 'শিলিগুড়ি করিডর' কৌশলগত দিক থেকে গুরুত্বপূর্ণ হয়ে উঠেছে। প্রতিবেশি দেশগুলিতে আই এস আই-এর তৎপরতা বৃদ্ধি গভীর উদ্বেগের বিষয়। কোচবিহার ও জলপাইগুড়ি জেলা এবং সেইসঙ্গে দার্জিলিং জেলার শিলিগুড়ি মহকুমাকে অস্থায়ী আশ্রয় ও চিকিৎসার জন্য এবং প্রশিক্ষণ, তহবিল সংগ্রহ এবং অস্ত্রশস্ত্র ও গোলাবারুদ সংগ্রহ করার উদ্দেশ্যে প্রতিবেশি বিভিন্ন দেশে যাতায়াতের জন্য প্রতিবেশি একটি রাজ্যের আলফা ও বোড়ো জঙ্গিদের এই করিডর ব্যবহার করতে দেখা যাচ্ছে। তদন্তের ফলে দেখা গেছে যে কামতাপুর লিবারেশন অর্গানাইজেশন (কে এল ও) আলফা জঙ্গিদের সঙ্গে ঘনিষ্ঠ যোগাযোগ রেখেছে এবং তাদের কাছ থেকে প্রশিক্ষণ ও অস্ত্রশস্ত্র সংগ্রহের কাজে সহায়তা পাচ্ছে। ভারতীয় ভূখণ্ডের মধ্য দিয়ে ভূটানে প্রবেশ করার জন্য নেপালিভাষী ভুটানিরা ভারত-বিরোধী কার্যকলাপ প্রতিহত করার উদ্দেশ্যে উপযুক্ত পদক্ষেপ গ্রহণের জন্য আমরা ইতিমধ্যেই ভারত সরকারকে অনুরোধ জানিয়েছি। ভারত-নেপাল সীমান্তে মোতায়েন করার উদ্দেশ্যে একটি বিশেষ টাস্ক ফোর্স মঞ্জুর করার জন্যও ভারত সরকারকে অনুরোধ করা হয়েছে। কিন্তু এখনো সেই মঞ্জুরি পাওয়া যায়নি। রাজ্য সরকার অবশ্য তার নিজস্ব অর্থসংগতিকে কাজে লাগিয়ে এইসব বিভেদকামী ও নাশকতামূলক কার্যকলাপ দমন করবার জন্য বেশ কিছু বাস্তবসম্মত ব্যবস্থা গ্রহণ করেছে। এইসব ব্যবস্থার মধ্যে রয়েছে, সন্ত্রাসবাদীদের নেপালে যাতায়াত এবং সেইসঙ্গে অস্ত্রশস্ত্র, গোলাবারুদ ও জাল ভারতীয় নোটের চোরাচালান ইত্যাদির উপরে নজর রাখার জন্য ভারত-নেপাল সীমান্তে বিশেষ বাহিনী মোতায়েন ; সীমান্ত অঞ্চলে যানবাহন পরীক্ষা করা এবং যাবতীয় চেক পোস্টকে তৎপরতা করে তোলা। এই রাজ্যে, বিশেষ করে উত্তরবঙ্গের বিভিন্ন জেলায়, বিভেদকামী ও নাশকতামূলক কার্যকলাপ দমন করার জন্য জলপাইগুড়ি জেলার ডাবগ্রামে অবস্থিত রাজ্য সশস্ত্র পুলিশের দ্বাদশ ব্যাটালিয়নকে কমব্যাট ব্যাটালিয়নে রূপান্তরিত করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এই উদ্দেশ্যে মেদিনীপুর জেলার সালুয়ায় পুলিশ কর্মিদের বিশেষ প্রশিক্ষণের কাজ শুরু করে দেওয়া হয়েছে। কমব্যাট অপারেশনের জন্য এই ব্যাটালিয়নের পুলিশ বাহিনীকে আধুনিক অস্ত্রশস্ত্র

ইউনিটের মধ্যে তথ্য আদান-প্রদানের মতো সুনির্দিষ্ট ব্যবস্থা সুনিশ্চিত করা হয়েছে। বিশেষ করে, এই সব জেলায় যথেষ্ট লোকবল, পরিবহন, যোগাযোগ ও সাজ-সরঞ্জামের দিক থেকে সামর্থ্য বৃদ্ধি করা হয়েছে। চলতি বছরে এই সামর্থ আরো বাড়ানো হবে। এইসব জেলায় কর্মরত পুলিশ কর্মীদের সম্পূর্ণভাবে সংবেদনশীল করে তোলা হয়েছে এবং সেখানে সেনাবাহিনী ও অন্যান্য যে-সব কেন্দ্রীয় গোয়েন্দা সংস্থা কাজ করছে তাদের সঙ্গে ঘনিষ্ঠ সহযোগিতার সম্পর্ক বজায় রাখা হচ্ছে। আই এস আই-এর মদতপুষ্ট বেশ কয়েকজন অপরাধীকে গ্রেপ্তার করা হয়েছে এবং অভিযোগ দায়ের করার জন্য নথিপত্র প্রস্তুত করা হয়েছে।

৪। দেশের উত্তর-পূর্বাঞ্চলের সঙ্গে সংযোগ রক্ষায় রেলপথ ও সেতুর ভূমিকা বিশেষ গুরুত্বপূর্ণ। এইসব জঙ্গী-গোষ্ঠীর বিপজ্জনক তৎপরতার কথা চিন্তা করে রাজ্য সরকার রেলপথ ও সেতু সুরক্ষার বিষয়ে বিশেষ মনোযোগী হয়েছে। পরিস্থিতির গুরুত্ব সম্পর্কে কেন্দ্রীয় সরকারকে বার বার অবহিত করা সত্ত্বেও তাঁরা এখনো কোনো ব্যবস্থা গ্রহণ করেননি। সংকোশ, রায়ডাক ও তিস্তা নদীর উপরের সেতুগুলির কথা বিশেষভবে উল্লেখ করা যেতে পারে। অত্যন্ত সীমিত সামর্থ্য সত্ত্বেও সংকোশ নদীর উপরে রেলসেতুতে অস্থায়ীভাবে আলোর ব্যবস্থা করা হয়েছে। রেলপথ পাহারারও যথাসম্ভব ব্যবস্থা করা হয়েছে। এইসব ব্যবস্থা আরও উন্নত করতে হবে। কেন্দ্রীয় সরকারের সহায়তা ছাড়া এইসব কাজ সন্তোষজনকভাবে করা সম্ভব নয়।

৫। ভারত ও বাংলাদেশের মধ্যে প্রায় ২২১৬ কিলোমিটার দৈর্ঘ্যব্যাপী যে সহজভেদ্য সীমান্ত রয়েছে তা রাজ্য সরকারের গুরুতর চিন্তা-ভাবনার আর একটি বিষয়। এই সীমান্তে পাহারার কাজ সহজতর করার জন্য সীমান্ত সড়ক নির্মাণ করা হচ্ছে এবং এই উদ্দেশ্যে জমি অধিগ্রহণের কাজও প্রায় শেষ হয়ে এসেছে। ৫০৭ কিলোমিটার দৈর্ঘ্য বরাবর কাঁটাতারের বেড়া ইতিমধ্যে মঞ্জুর করা হয়েছে। এর মধ্যে ৪৮১ কিলোমিটার দৈর্ঘ্যে বেড়া দেওয়ার কাজ ইতিমধ্যে সম্পূর্ণ হয়েছে। আমাদের প্রস্তাব অনুযায়ী, আরো ৮৮৮ কিলোমিটার জুড়ে কাঁটাতারের বেড়া তুলতে কেন্দ্রীয় সরকার নীতিগতভাবে সম্মত হয়েছে। সম্পূর্ণ সীমান্ত পাহারা দেওয়ার দায়িত্ব সীমান্তরক্ষী বাহিনীর এবং কেন্দ্রীয় সরকারকে বারবার অনুরোধ করা সত্ত্বেও বি এস এফ-এর কর্মিসংখ্যা প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। বি এস এফ যথেষ্ট সংখ্যায় মোতায়েন করা হলে অনুপ্রবেশ ও চোরাচালানের সমস্যার অনেকটাই দূর করা যেত। সীমান্ত বরাবর প্রতিরক্ষার দ্বিতীয় বাহিনী হিসাবে যে মোবাইল টাস্ক ফোর্স আছে, সীমিত ক্ষমতাতেও তারা ভালই কাজ করছে। এই বাহিনীর বর্তমান শক্তি বৃদ্ধি করার জন্য আমাদের প্রস্তাবটি কেন্দ্রীয় সরকার এখনো গ্রহণ করেনি।

৬। আনন্দের সঙ্গে আমরা লক্ষ্য করছি, যখন দেশের বিভিন্ন প্রান্তে সাম্প্রদায়িকতা

মাথা চাড়া দিচ্ছে এবং সেইসঙ্গে বৈদেশিক বিভিন্ন ঘটনা সাধারণ মানুষের মনে সাম্প্রদায়িক ভাবাবেগ জাগিয়ে তোলার চেষ্টা করছে, সেই সময় আমরা রাজ্যে সাম্প্রদায়িক শান্তি ও সম্প্রীতি রক্ষার ঐতিহ্য অক্ষুণ্ণ রাখতে সক্ষম হয়েছি। বিক্ষিপ্ত কিছু ঘটনা বাদ দিলে সব ধর্ম ও বর্ণের মানুষই এ রাজ্যে শান্তিতে বসবাস করছে। মৌলবাদী শক্তির প্ররোচনা সত্ত্বেও এ রাজ্যের মানুষের দৃষ্টান্তমূলক সংযম প্রদর্শনের জন্যই শান্তি ও সাম্প্রদায়িক-সম্প্রীতি রক্ষা করা সম্ভব হয়েছে। আমরা এই সুযোগে নতুন করে যে কোনো মূল্যে শান্তি ও সাম্প্রদায়িক-সম্প্রীতি রক্ষার অঙ্গীকার করতে চাই। কিছু হিন্দু মৌলবাদী সংগঠনের কার্যকলাপের উপরেও আমরা যেমন সজাগ দৃষ্টি রেখেছি, তেমনি লক্ষ্য করা যাচ্ছে বেশ কিছু মুসলিম মৌলবাদী গোষ্ঠীও রাজ্যের কয়েকটি অঞ্চলে, বিশেষ করে বাংলাদেশের সীমান্তবর্তী অঞ্চলে, সক্রিয় হয়ে উঠেছে। আমরা আরো জানতে পেরেছি, কিছু কিছু মসজিদ ও মাদ্রাসাকে মৌলবাদী ও বিচ্ছিন্নতাবাদী ভাবধারা প্রচারের কাজে ব্যবহার করা হচ্ছে। সহজবোধ্য কারণেই আমি এখানে এ-ধরনের কোনো সংগঠনের নাম করতে চাই না। তবে আমি আপনাদের এই বলে আশ্বস্ত করতে চাই যে, রাজ্য সরকার এদের বিরুদ্ধে কঠোরতম ব্যবস্থা গ্রহণ করতে কোনো দ্বিধা করবে না। এই উদ্দেশ্যে ১৯৮৫ সালের পশ্চিমবঙ্গ ধর্মস্থান ও উপাসনা আইনের বিধানবলে সংশ্লিষ্ট সকলের মধ্যে ব্যাপক প্রচারের পরে রূপায়িত করার পদক্ষেপ নেওয়ার জন্য নির্দেশ জারি করা হচ্ছে। এই আইনে, অন্যান্য বিষয়ের মধ্যে বলা হয়েছে, জেলায় সংশ্লিষ্ট জেলাশাসকের ও কলকাতায় পুলিশ কমিশনারের অনুমতি ছাড়া কোনো সর্বজন-ব্যবহার্য ধর্মস্থান নির্মাণ করা যাবে না, কোনো ব্যক্তিগত বা সরকারি ভবন অথবা ব্যক্তিগত বা সরকারি স্থানকে সর্বজন-ব্যবহার্য ধর্মস্থানে পরিণত করা যাবে না, অথবা কোনও ব্যক্তিগত ধর্মীয় ভবন বা ব্যক্তিগত ধর্মস্থানকে সর্বজন-ব্যবহার্য ধর্মীয় ভবন বা সর্বজন-ব্যবহার্য ধর্মস্থানে রূপান্তরিত করা যাবে না। নিছক প্রশাসনিক তৎপরতা ও ব্যবস্থা গ্রহণই এই সমস্যা মোকাবিলা করার পক্ষে যথেষ্ট নয়। এই রাজ্যের স্বার্থে এবং সেই সঙ্গে দেশের স্বার্থে জনমত গঠনের জন্য আমি সমস্ত রাজনৈতিক দলের সহযোগিতা প্রার্থনা করছি।

৭। মেদিনীপুর, হুগলী ও বাঁকুড়া এই তিনটি জেলার কয়েকটি অঞ্চলে বিভিন্ন রাজনৈতিক দলের সমর্থকদের সংঘর্ষ আমাদের সকলের পক্ষেই উদ্বেগের বিষয়। উপদ্রুত অঞ্চলে হিংসাত্মক কার্যকলাপ দমন করার জন্য যাবতীয় প্রশাসনিক পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। তবে, আমাদের গণতান্ত্রিক রীতিনীতির মর্যাদা অক্ষুন্ন রাখার উদ্দেশ্যে এ-ধরনের সংঘর্ষ প্রতিহত করার জন্য আমাদের সকলকে অবশ্যই সচেষ্ট হতে হবে। রাজনৈতিক দল ও মত নির্বিশেষে অপরাধী ও সমাজবিরোধীদের দৃঢ়ভাবে মোকাবিলা করার জন্য পুলিশকে নির্দেশ দেওয়া হয়েছে। উপদ্রুত অঞ্চলে শান্তি ফিরিয়ে আনতে সাহায্য করার জন্য আমি সংশ্লিষ্ট রাজনৈতিক দলগুলির কাছে আবেদন জানাচ্ছি।

৮। মাননীয় সদস্যগণ আমার সঙ্গে নিশ্চয়ই একমত হবেন যে, অপেক্ষাকৃত কম অপরাধপ্রবণ সমাজ গঠনের জন্য আমাদের যে প্রয়াস তা সফল করে তোলার জন্য মনোবৃত্তি, অর্থ ও পেশীর মধ্যে যে জটিল পারস্পরিক সম্পর্ক রয়েছে তা উন্মোচিত করার প্রয়োজনীয়তা রয়েছে। আমাদের যুগের বেকার যুবসমাজের চোখের সামনে রয়েছে সমাজের সুবিধাভোগী শ্রেণীর সম্পদের প্রকাশ্য প্রদর্শন। বহুজাতিক সংস্থাসহ বড় বড় বাণিজ্যিক প্রতিষ্ঠান, বৈদ্যুতিন ও অন্যান্য মাধ্যমে পণ্যমানসিকতা তীব্র করার লক্ষ্যে উস্কানি দিচ্ছে। এর পরিণামে সামাজিক মূল্যবোধ তলানিতে এসে ঠেকেছে। চলচ্চিত্রে যৌনতা ও হিংসার প্রদর্শন এতটুকু হ্রাস পায়নি। এরকম পরিস্থিতিতে আইন-শৃঙ্খলা বজায় রাখা বেশ কঠিন হয়ে উঠেছে। বিশেষ করে গণপ্রহার ও উত্তেজিত ক্ষিপ্ত জনতার উন্মত্ততার কয়েকটি ঘটনা সমস্ত শুভবুদ্ধিসম্পন্ন মানুষের কাছে গুরুতর উদ্বেগের বিষয় হয়ে উঠেছে। অপরাধমূলক ক্রিয়াকলাপ যতদূর সম্ভব প্রতিহত করার জন্য যাবতীয় প্রশাসনিক পদক্ষেপ নেওয়া হয়েছে। এ ধরনের সামাজিক অস্থিরতা সৃষ্টির উৎস খতিয়ে দেখার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এই উদ্দেশ্যে [illegible] বিশেষজ্ঞদের অধীনে একটি সমীক্ষা করাবার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

১৯৯৯ সালে পশ্চিমবঙ্গসহ আমাদের দেশের [illegible] রাজ্যে সংঘটিত গুরুতর অপরাধ সংক্রান্ত পরিসংখ্যান সারণিবদ্ধভাবে উপস্থাপিত করছি। এই পরিসংখ্যান রাজ্য অপরাধ নথিভুক্তিকরণ ব্যুরো (স্টেট ক্রাইম [illegible]) থেকে পাওয়া গেছে।

| রাজ্যের নাম | ভারতীয় দণ্ড সংহিতার অধীনে আদালতগ্রাহ্য অপরাধের মোট সংখ্যা | ডাকাতি | খুন |
|---|---|---|---|
| উত্তরপ্রদেশ | ১,৭৩,৫৬৬ | ৯১২ | ৭,৭৮০ |
| অন্ধ্রপ্রদেশ | ১,১১,৪৩৮ | ২৪৫ | ২,৫৭৪ |
| মহারাষ্ট্র | ১,৬২,৭০২ | ৫১১ | ৩,০১৫ |
| পশ্চিমবঙ্গ | ৫৫,০৭৮ | ৩৪৪ | ১,৮৩০ |

এই পরিসংখ্যান থেকেই বোঝা যাবে, পশ্চিমবঙ্গে আদালতগ্রাহ্য অপরাধের মোট সংখ্যা সবচেয়ে কম। ডাকাতির সংখ্যা দ্বিতীয় সর্বনিম্ন, হত্যাকাণ্ডের ক্ষেত্রেও অন্যান্য তিনটি রাজ্যের তুলনায় এই রাজ্যের পরিস্থিতি তুলনামূলকভাবে ভাল।

আমি আর একটি সারণিতে দেশের চারটি মহানগরী—দিল্লি, মুম্বই, বাঙ্গালোর ও কলকাতায় ঐ বছর সংঘটিত ভারতীয় ফৌজদারি দণ্ড সংহিতা অনুযায়ী আদালতগ্রাহ্য

অপরাধ, ডাকাতি ও হত্যাকান্ডের মোট সংখ্যা তুলে ধরছি। এই দুটি সারণি থেকে দেখা যাবে ভারতীয় ফৌজদারি দন্ড সংহিতা অনুযায়ী আদালতগ্রাহ্য অপরাধের সংখ্যা পশ্চিমবঙ্গে এবং চারটি মহানগরীর মধ্যে কলকাতায় সর্বনিম্ন।

| নগরীর নাম | ভারতীয় ফৌজদারি দন্ড সংহিতা অনুযায়ী আদালতগ্রাহ্য অপরাধের মোট সংখ্যা | ডাকাতি | খুন |
|---|---|---|---|
| দিল্লি | ৫৮,৬২৪ | ৪৮ | ৬১২ |
| মুম্বই | ২৯,৩৫৪ | ৬৫ | ৩৩১ |
| বাঙ্গালোর | ২৭,৮৬১ | ৬৪ | ২০২ |
| কলকাতা | ১১,৪৪৭ | ২৪ | ৭২ |

এই রাজ্যে অপরাধমূলক ক্রিয়াকলাপ নিয়ন্ত্রণে রাখার জন্য আমরা যে আপ্রাণ চেষ্টা করছি, এই পরিসংখ্যান থেকেই তা সুস্পষ্টভাবে প্রতীয়মান হচ্ছে।

৯। মহিলাদের বিরুদ্ধে সংঘটিত অপরাধ দমনের জন্য আমরা রাজ্যের প্রতিটি জেলায় মহিলা সে স্থাপন করেছি। মহিলারা সহজেই এই সব সেলের দ্বারস্থ হতে পারেন। সারা রাজ্য জুড়ে মহিলা পুলিশ বাহিনীকে শক্তিশালী করার জন্য আমরা ইতিমধ্যেই পদক্ষেপ নিয়েছি। কলকাতায় মহিলা অভিযোগ সেল গঠন করা হয়েছে। একজন মহিলা ডেপুটি পুলিশ সুপারের তত্ত্বাবধানে রাজ্য সি. আই. ডি.-র মহিলা অভিযোগ সেল কাজ করছে।

১০। রাহাজানি ও রেলপথে সংঘটিত অপরাধ প্রতিহ করার জন্য প্রয়াস চালানো হচ্ছে। ৩৪ নম্বর জাতীয় সড়ক, ৬ নম্বর জাতয় সড়ক ও ২ নম্বর জাতীয় সড়কে টহলদারির ব্যবস্থা রয়েছে। জেলা পুলিশ উপদ্রুত অঞ্চলে নৈশ টহলদারির ব্যবস্থা করে থাকে। অপরাধীদের সহজেই সনাক্ত করার জন্য উত্তরবঙ্গের জেলাগুলিতে বিভিন্ন তানার মধ্যে অপরাধীদের ছবি বিনিময় করা হয়ে থাকে। এই বছর রেলপথে সংঘটিত অপরাধের সঙ্গে জড়িত বেশ কয়েকজন অপারাধীকে ইতিমধ্যেই হাতে-নাতে গ্রেপ্তার করা হয়েছে। বিভিন্ন স্থানে সরকারি রেলপুলিশ, জেলা পুলিশ, সি. আই. ডি. ও কলকাতা পুলিশ যৌথভাবে অভিযান চালাচ্ছে এবং এই সব অভিযানে সন্তোষজনক ফল পাওয়া গিয়েছে। রাতে এবং কয়েকটি অপরাধবহুল অঞ্চলের মধ্য দিয়ে যাতায়াতের সময় বেশির ভাগ মেল ও এক্সপ্রেস ট্রেনে রেলরক্ষী দলের ব্যবস্থা করা হয়েছে। কিছু লোকাল ট্রেনেও

রাতে রেলরক্ষী দলের ব্যবস্থা করা হয়েছে। ট্রেনে ওঠার মুখেই অপরাধীদের আটক করার উদ্দেশ্যে হাওড়া, শিয়ালদা, শিলিগুড়ি ও অন্যান্য গুরুত্বপূর্ণ রেলস্টেশনে নিয়মিতভাবে যাত্রীদের খুঁটিয়ে যাচাই করা হচ্ছে। দুরপাল্লার মেল ও এক্সপ্রেস ট্রেনে ১৭টি ভ্রাম্যমান থানা চালু করা হয়েছে। ডায়মন্ডহারবার ও বালিগঞ্জে সরকারি রেল পুলিশ (জি. আর. পি.) থানা এবং বিধাননগরে সরকারি রেল পুলিশ (জি. আর. পি.) চৌকি স্থাপনের বিষয়টি সরকার সক্রিয়ভাবে বিবেচনা করছে।

১১। পশ্চিমবঙ্গ পুলিশের ক্ষমতা বাড়ানোর জন্য র‍্যাপিড অ্যাকশন ফোর্স (র‍্যাফ)-এর তিনটি কোম্পানি মঞ্জুর করা হয়েছে। র‍্যাপিড অ্যাকশন ফোর্সের আরও একটি কোম্পানি গঠনের মঞ্জুরির জন্য অবিলম্বে আনুষ্ঠানিক প্রক্রিয়া শুরু হবে। ২০০০-২০০১ আর্থিক বছরে র‍্যাফের আরও তিনটি কোম্পানি গঠনের জন্য আমরা প্রস্তাব করেছি। সংকটজনক আইন-শৃঙ্খলা সমস্যার মোকাবিলা করার ক্ষেত্রে এই বাহিনী অত্যন্ত সহায়ক। নেতাজি সুভাষচন্দ্র বসু আন্তর্জাতিক বিমানবন্দরের নিরাপত্তা ব্যবস্থা জোরদার করার জন্য অতিরিক্ত লোকবল ইতিমধ্যেই অনুমোদিত হয়েছে। এছাড়া, সড়কপথে অপরাধ নিয়ন্ত্রণের উদ্দেশ্যে বর্ধমান জেলায় দুর্গাপুর এক্সপ্রেসওয়ের জন্য একটি সড়ক টহলদারি ইউনিট অনুমোদিত হয়েছে। জেলাগুলিতে যানবাহন চলাচলের আরও সুষ্ঠু ব্যবস্থাপনার জন্য পশ্চিমবঙ্গ অধীনে একটি নিয়মিত ট্র্যাফিক ব্র্যাঞ্চ গঠন করা হয়েছে।

১২। কলকাতা পুলিশকে আরও কর্মক্ষম করার লক্ষ্যে এবং নগরবাসীদের উন্নততর নিরাপত্তা ও পরিষেবা প্রদানের উদ্দেশ্যে কলকাতা পুলিশের অধীনে বেশ কয়েকটি চৌকি স্থাপন করা হয়েছে। ভিক্টোরিয়া স্মৃতিসৌধের নিরাপত্তার জন্য একটি পৃথক বাহিনী ও নিউ সেক্রেটারিয়েট ভবনের জন্য আর একটি বাহিনী গঠন করা হয়েছে। কলকাতা পুলিশের ট্র্যাফিক শাখার প্রসার ঘটানো হয়েছে এবং উন্নততর যান চলাচল নিয়ন্ত্রণ সুনিশ্চিত করতে বিপুলসংখ্যক পুলিশকর্মি বহাল করা হয়েছে। মহানগরীর অভ্যন্তরে সংঘটিত বিভিন্ন ধরনের অপরাধের জন্য যে-সব সমস্যার সৃষ্টি হচ্ছে সেগুলি মোকাবিলা করার উদ্দেশ্যে কলকাতা পুলিশের গোয়েন্দা বিভাগের অধীনে একটি পৃথক প্রিভেন্টিভ ও ইনটেলিজেন্স উইং গঠন করা হয়েছে।

১৩। পুলিশ প্রশাসনকে সুবিন্যস্ত করার উদ্দেশ্যে আমাদের সরকার বেশ কয়েকটি পদক্ষেপ গ্রহণ করেছে। জনসংখ্যা বৃদ্ধি পাওয়ায় রাজ্যে নতুন নতুন থানা স্থাপন করার প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। বর্তমান বছরে ১৩টি নতুন থানা মঞ্জুর করা হয়েছে। আমাদের রাজ্যের ইতিহাসে এর আগে আর কখনও এক বছরের মধ্যে এতগুলি থানা স্থাপন করা হয়নি। ১৯৯৯-২০০০ সালে উত্তর ২৪-পরগনার ঘোলা ও নেতাজি সুভাষচন্দ্র বসু আন্তর্জাতিক বিমানবন্দরে, নদীয়ার হোগলবেড়িয়া, মুরুটিয়া ও থানাপাড়ায়, মেদিনীপুরের

ভবানীপুরে এবং দক্ষিণ ২৪-পরগনার রবীন্দ্রনগর ও নদীয়ালে নতুন থানা মঞ্জুর করা হয়েছে।

এছাড়া, কার্সিয়াং থানার আওতাভুক্ত সুকনাতে একটি তদন্ত-কেন্দ্র স্থাপিত হয়েছে। কলকাতায় চারু মার্কেট, কালিঘাট, শেক্সপিয়ার সরণী, পোস্তা ও ওয়েস্ট পোর্ট—এই পাঁচটি নতুন থানার পত্তন করা হয়েছে। পশ্চিমবঙ্গ পুলিশ ও সেই সঙ্গে কলকাতা পুলিশের আওতাধীন অঞ্চলে আরও নতুন থানা স্থাপনের বিষয়টি সরকারের সক্রিয় বিবেচনাধীন রয়েছে।

১৪। কলকাতা বিমানবন্দরের বর্তমান নিরাপত্তা ব্যবস্থাকে আরও সুবিন্যস্ত ও সুদৃঢ় করার উদ্দেশ্যে উত্তর ২৪-পরগনা পুলিশ জেলাকে ভেঙে পৃথক কলকাতা বিমানবন্দর পুলিশ জেলা সৃষ্টি করা হয়েছে।

১৫। দশম অর্থ কমিশনের মানোন্নয়ন কর্মসূচির অধীনে অবর পুলিশ কর্মচারিদের বাসগৃহ নির্মাণের জন্য আলোচ্য বছরে ২,৩৪০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। তাছাড়া, পুলিশ প্রশিক্ষণ, থানা/পুলিশ ফাঁড়ি ইত্যাদির জন্য ভবন নির্মাণের উদ্দেশ্যে ৩৭২.৯৪ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

১৬। এই কর্মসূচি ছাড়াও ১৯৯৯-২০০০ সালে যান চলাচল নিয়ন্ত্রণ ব্যবস্থার উন্নতিসাধন, পুলিশ হাজতগুলির সংস্কার, থানাভবন নির্মাণ, থানাভবনগুলিতে নলকূপ বসানো, জমি অধিগ্রহণ ও একই [illegible] পরিকল্পনাধীন কর্মপ্রকল্পের জন্য মোট ১,১৫০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

১৭। পুলিশ বাহিনীর আধুনিকীকরণের বিষয়ে রাজ্য সরকার বিশেষভাবে উদ্যোগী হয়েছে। এই উদ্দেশ্যে ১৯৯৯-২০০০ সালে পুলিশ বাহিনী আধুনিকীকরণ কর্মপ্রকল্পের অধীনে বোমা অনুসন্ধান ও নিষ্ক্রিয়করণ দলের জন্য প্রয়োজনীয় সাজ-সরঞ্জাম ও যানবাহন সহ অন্যান্য যানবাহন ও সাজ-সরঞ্জাম ক্রয়ের জন্য ৪৫৫ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

১৮। শবাগারগুলির ভিতরে ও চারপাশে পরিবেশ দূষণ রোধ করতে চলতি বছরে [illegible] টাকা মঞ্জুর করা হয়েছে। শবাগারগুলির বিভিন্ন সমস্যা সম্পর্কে অনুসন্ধান [illegible] যে [illegible] করা হয়েছিল সেই কমিটি ইতিমধ্যেই উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা, হাওড়া, [illegible] ও মেদিনীপুর জেলায় অবস্থিত সমস্ত শবাগারের বিভিন্ন সমস্যা খতিয়ে দেখেছে। আশা করা যায়, কয়েক মাসের মধ্যেই এই কমিটি তার রিপোর্ট পেশ করবে।

১৯। [illegible]কের দিনে বিভিন্ন অপরাধের সঠিক তদন্তের ক্ষেত্রে ফরেনসিক বিজ্ঞানের

ভূমিকা অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই গুরুত্ব বিবেচনা করে আমরা বিস্ফোরক পদার্থ নিয়ে কাজ করার উদ্দেশ্যে রাজ্য ফরেনসিক বিজ্ঞান পরীক্ষাগারে একটি বিস্ফোরক পদার্থ বিভাগ স্থাপন করার সিদ্ধান্ত গ্রহণ করেছি। রাজ্য ফরেনসিক বিজ্ঞান পরীক্ষাগারে রক্তরস বিজ্ঞান (সেরোলজি), কম্পিউটার ও ফটোগ্রাফি শাখা স্থাপনের বিষয়টি নিয়েও চিন্তাভাবনা করা হচ্ছে। মালদায় একটি নতুন আঞ্চলিক ফরেনসিক বিজ্ঞান পরীক্ষাগার স্থাপনের জন্য ইতিমধ্যেই জমি চিহ্নিত করা হয়েছে এবং কয়েকটি পদ মঞ্জুর করা হয়েছে।

২০। ২০০০-২০০১ সালের জন্য স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের বার্ষিক যোজনা বরাদ্দ ৩,৩৭৫ লক্ষ টাকা ধার্য করা হয়েছে। প্রধান প্রধান যে কয়েকটি ক্ষেত্রে অথ-বরাদ্দ করা হয়েছে তার মধ্যে রয়েছে—পুলিশ আবাসনের জন্য ১,৪০০ লক্ষ টাকা, থানা ভবন নির্মাণের জন্য ৪০০ লক্ষ টাকা পুলিশ প্রশিক্ষণ-ভবন নির্মাণের জন্য ১১০ লক্ষ টাকা, র‍্যাপিড অ্যাকশন ফোর্স (র‍্যাপ) ব্যাটালিয়নের জন্য ১৬০ লক্ষ টাকা, অস্ত্র-শস্ত্র-গোলাবারুদ ক্রয়ের জন্য ১৫০ লক্ষ টাকা, যান চলাচল নিয়ন্ত্রণ ব্যবস্থার উন্নতির জন্য ১০০ লক্ষ টাকা এবং জমি অধিগ্রহণের জন্য ৬০০ লক্ষ টাকা।

২১। এই মহতী সভায় বিগত বছরের ভাষণে আমি মাননীয় সদস্যদের জানিয়েছিলাম, থানা স্তরে উপদেষ্টা কমিটি গঠন করে পুলিশ ও জনসাধারণের মধ্যে সেতুবন্ধনের উদ্দেশ্যে রাজ্য সরকার একটি পরিকল্পনা রচনা করেছে। আমি এখন এই সভাকে আনন্দের সঙ্গে জানাচ্ছি, কলকাতার সবকটি থানাতেই এ-ধরনের উপদেষ্টা কমিটি গঠন করা হয়েছে। এইসব কমিটি সক্রিয়ভাবে কাজ করে চলেছে। সাধারণ মানুষ ও পুলিশ কর্তৃপক্ষের মধ্যে পারস্পরিক বিশ্বাস ও সহযোগিতার বাতাবরণ গড়ে তুলতে এইসব কমিটি আমাদের সহায়তা করেছে।

২২। ইতিমধ্যে, পশ্চিমবঙ্গ দ্বিতীয় পুলিশ কমিশন এ-ধরনের প্রতিটি কমিটিতে মহিলাদের মনোনীত করার জন্য সুপারিশ করেছে। বিষয়টির প্রতি যথোচিত গুরুত্ব আরোপ করা হয়েছে। দুর্গাপূজা, কালীপূজা, ঈদ ও মহরম ইত্যাদির মতো বিভিন্ন ধর্মীয় উৎসব পালনের ক্ষেত্রে এইসব কমিটি গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছে। তাছাড়া এইসব কমিটি আইন-শৃঙ্খলা বজায় রাখার সঙ্গে সম্পর্ক আছে এমন বিভিন্ন ঘটনার বিষয়ে প্রতিটি থানাকে ওয়াকিবহাল রাখছে। রাজ্যের অন্যান্য অংশে এইসব কমিটিকে কার্যকর ও সক্রিয় করার লক্ষ্যে আমরা চেষ্টা চালাচ্ছি। আইনের শাসন সুরক্ষিত করার লক্ষ্যে নির্ভয়ে নিরপেক্ষভাবে কাজ করার জন্য আমরা পুলিশ কর্তৃপক্ষকে পরামর্শ দিয়েছি। এর ফলে সাম্প্রদায়িক সম্প্রীতি ও শিল্প-সম্পর্কের ক্ষেত্রে শান্তিপূর্ণ পরিবেশ বজায় রাখা সম্ভবপর হয়েছে।

২৩। রাজ্যে মানবাধিকারের ধ্যান-ধারণা ঊর্ধ্বে তুলে ধরার অনন্যসাধারণ গুরুত্ব সম্পর্কে রাজ্য সরকার সম্পূর্ণভাবে দায়িত্ব সচেতন। বস্তুত, রাজ্য স্তরে মানবাধিকার কমিশন প্রতিষ্ঠায় আমাদের রাজ্যই প্রথমে এগিয়ে এসেছিল। মানবাধিকার লঙ্ঘনের ঘটনা ও সেই সঙ্গে এ-ধরনের লঙ্ঘনের ঘটনা রোধ করার ক্ষেত্রে ব্যর্থতার বিষয়ে রাজ্য সরকার বরাবরই গভীরভাবে মনোযোগী হয়েছে। সর্বস্তরের পুলিশকর্মিকে মানবাধিকার লঙ্ঘন রোধ করার বিষয়ে যথেষ্ট সংবেদনশীল করে তোলা হয়েছে। এর ফলে তাদের দৃষ্টিভঙ্গিতে সুস্পষ্ট পরিবর্তন এসেছে। বর্তমান আর্থিক বছরে ২০০০ সালের জানুয়ারি মাসের শেষ পর্যন্ত আমরা জাতীয় মানবাধিকার কমিশনের কাছ থেকে ৯টি এবং পশ্চিমবঙ্গ মানবাধিকার কমিশনের কাছ থেকে ৩৯টি সুপারিশ পেয়েছি। এই সুপারিশগুলির মধ্যে মূলত মানবাধিকার লঙ্ঘনের জন্য দায়ী আধিকারিকদের বিরুদ্ধে ফৌজদারি মামলা বা বিভাগীয় ব্যবস্থা গ্রহণ, মানবাধিকার লঙ্ঘনের ফলে আক্রান্ত ব্যক্তিকে/আক্রান্ত ব্যক্তির নিকটাত্মীয়কে আর্থিক ক্ষতিপূরণ প্রদান এবং কারাগারগুলিতে উন্নততর প্রশাসন সুনিশ্চিত করার ব্যবস্থাদি অন্তর্ভুক্ত রয়েছে। রাজ্য সরকার এইসব সুপারিশ গ্রহণ করেছে। গৃহীত সুপারিশগুলির কয়েকটি রূপায়িত হয়েছে। অবশিষ্ট সুপারিশগুলি রূপায়িত হতে চলেছে। জাতীয় মানবাধিকার কমিশনের একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ সুপারিশ ইতিমধ্যেই রূপায়িত হয়েছে। এর ফলে, পুলিশ বা বিচার-বিভাগীয় হেফাজতে থাকার সময় যে-সব মৃত্যু ঘটবে সেইসব মৃত্যুর ক্ষেত্রে ম্যাজিস্ট্রেট পর্যায়ের তদন্ত শুরু করতে হবে।

২৪। যে কোনও ধরনের পক্ষপাতিত্বের ঊর্ধ্বে থেকে এবং সমদর্শিতা বজায় রেখে অপরাধীদের যাতে মোকাবিলা করা হয় সে বিষয়ে পুলিশ প্রশাসনকে নির্দেশ দেওয়া হয়েছে। পুলিশ আধিকারিক ও পুলিশকর্মিদের মধ্যে কয়েকজন অবশ্যই বিপথগামী। রাজ্য সরকার তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণে উদ্যোগী হয়েছে। ১৯৯৯ সালে ১১,০২৮ জন আধিকারিক ও কর্মিকে কর্তব্যে অবহেলা ও অন্যান্য কারণে শাস্তি দেওয়া হয়েছে। যে সমস্ত পুলিশকর্মি সমাজের প্রতি দৃষ্টান্তমূলক পরিষেবার স্বাক্ষর রাখতে পেরেছেন রাজ্য সরকার তাদের ভূমিকার তারিফও করেছে। ১৯৯৯-২০০০ সালে বৈশিষ্ট্যপূর্ণ পরিষেবার জন্য ৩ জন পুলিশ কর্মিকে রাষ্ট্রপতির পদক দেওয়া হয়েছে এবং ৩০ জন পুলিশ কর্মিকে তাদের কৃতিত্বপূর্ণ পরিষেবার জন্য রাষ্ট্রপতির পুলিশ পদক দেওয়া হয়েছে। আলোচ্য বছরে ২৪,৫৮৮ জন পুলিশ কর্মচারী প্রশংসনীয় কাজের জন্য পুরস্কৃত হয়েছেন। পুরস্কৃত ব্যক্তিদের মধ্যে কলকাতা ও পশ্চিমবঙ্গ রাজ্য পুলিশের কর্মচারিরা রয়েছেন।

২৫। আমাদের সরকার এ রাজ্যে খেলাধূলায় উৎসাহ দানে প্রয়াসী হয়েছে। পুলিশের চাকুরিতে খেলোয়াড়দের আকর্ষণ করার উদ্দেশ্যে রাজ্য পুলিশে প্রতি বছর সাব-ইনস্পেক্টর ও কনস্টেবলের মোট যে শূন্যপদ সৃষ্টি হয় তার ২ শতাংশ খেলাধূলায় দক্ষতা প্রদর্শনকারী

যোগ্য ব্যক্তিদের জন্য সংরক্ষিত করার ব্যবস্থা করা হয়েছে। খুব শীঘ্রই কলকাতা পুলিশেও একই ব্যবস্থা গ্রহণ করা হবে।

২৬। আমরা দ্বিতীয় পুলিশ কমিশনের প্রতিবেদনের প্রথম, দ্বিতীয় ও তৃতীয় ভাগ ইতিমধ্যেই পেয়েছি। প্রতিবেদনের শেষ ভাগের জন্য অপেক্ষা করা হচ্ছে। প্রতিবেদনের প্রথম ও দ্বিতীয় ভাগে যে-সব সুপারিশ করা হয়েছে সেগুলি আমরা ইতিমধ্যে পরীক্ষা করে দেখেছি। কয়েকটি সুপারিশের জন্য দীর্ঘমেয়াদি পরিকল্পনা ও পর্যাপ্ত অর্থসংস্থানের প্রয়োজন। আমরা অবশ্য, ইতিমধ্যেই কয়েকটি সুপারিশ রূপায়ণের কাজ শুরু করেছি। পশ্চিমবঙ্গ ও কলকাতা পুলিশের সশস্ত্র ও অস্ত্রবিহীন উভয় শাখাতেই সাব-ইনস্‌পেক্টর এবং কলকাতা পুলিশে সার্জেন্ট নিয়োগের ব্যাপারে যথাযথ পদক্ষেপ গ্রহণের জন্য পশ্চিমবঙ্গ জন কৃত্যক আয়োগকে আমরা ইতিমধ্যেই অনুরোধ জানিয়েছি। আমরা সালুয়াতে তদর্থক ভিত্তিতে কম্যান্ডো প্রশিক্ষণ চালু করে দিয়েছি। আমরা ব্যারাকপুরের পুলিশ প্রশিক্ষণ কলেজে মহিলা পুলিশ কনস্টেবল ও অফিসারদের জন্য প্রশিক্ষণের ব্যবস্থা করেছি এবং প্রশিক্ষণের আধুনিক উপকরণ সরবরাহ করছি। কর্মে নিযুক্ত ৫০০ জন কনস্টেবলের বসবাসের জন্য ব্যারাকপুর পুলিশ প্রশিক্ষণ কলেজে নতুন ব্যারাক ভবন তৈরির কাজ শুরু হয়েছে। পুলিশ ও জনসাধারণের মধ্যে পারস্পরিক সম্পর্কের উন্নতিবিধানের জন্য থানা স্তরে বেশ কয়েকটি উপদেষ্টা কমিটি গঠন করা হয়েছে। এইসব কমিটির প্রত্যেকটিতে একজন মহিলার অন্তর্ভূক্তি আবশ্যিক করা হয়েছে। দ্বিতীয় পুলিশ কমিশনের সুপারিশ অনুযায়ী এইসব কাজ করা হয়েছে। সরকার আরও কিছু সুপারিশ সক্রিয়ভাবে বিবেচনা করে দেখছে। শীঘ্রই সেগুলি রূপায়িত হওয়ার সম্ভাবনা রয়েছে।

২৭। বিগত মধ্যবর্তী সংসদীয় নির্বাচনে অত্যন্ত উত্তপ্ত রাজনৈতিক পরিস্থিতিতেও আমাদের জনগণ চূড়ান্ত সংযমের পরিচয় দিয়েছেন। জনসাধারণের পরিপূর্ণ সহযোগিতা এবং সেই সঙ্গে অবাধ ও সুষ্ঠু নির্বাচন সুনিশ্চিত করার জন্য রাজ্য সরকারের ব্যাপক নিরাপত্তা ব্যবস্থার ফলে কোনও বড় ধরনের ঘটনা ছাড়াই নির্বাচন সুসম্পন্ন হয়েছে। পশ্চিমবঙ্গ বিধানসভার সাম্প্রতিক উপনির্বাচনও অত্যন্ত শান্তিপূর্ণভাবে অনুষ্ঠিত হয়েছে।

২৮। এই রাজ্যে পুলিশ প্রশাসনের সাফল্য এবং সেই সঙ্গে তাদের গুরুতর ত্রুটি-বিচ্যুতি সম্পর্কে আমি সম্পূর্ণ সচেতন। সারা দেশব্যাপী তীব্র বেকারত্ব, চরম ভোগসর্বস্বতা, দুর্নীতি ও রাজনীতির দুর্বৃত্তায়ন পুলিশ প্রশাসনের কাজকে যে কঠিনতর করে তুলছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। আইন-শৃঙ্খলার রক্ষক হিসাবে পুলিশকে অবশ্যই মাথা তুলে দাঁড়াতে হবে। আমরা নতুন সহস্রাব্দে পদার্পণ করেছি। সহিষ্ণুতা ও সংকল্পে বলীয়ান হয়ে আমাদের এই চ্যালেঞ্জের মোকাবিলা করতে হবে। মাননীয় সদস্যদের আমি এই

আশ্বাস দিতে পারি, আমার বিভাগ আপনাদের পরামর্শ ও সক্রিয় সহযোগিতা নিয়ে এইসব লক্ষ্য পূরণের জন্য সবরকম সম্ভাব্য পদক্ষেপ গ্রহণ করবে।

এই কথা বলে, আমি আমার বিভাগের ব্যয়-মঞ্জুরির প্রস্তাব অনুমোদন করার জন্য মাননীয় সদস্যদের কাছে পেশ করছি।

**DEMAND No. 22**

**Major Head : 2056—Jails**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 64,52,80,000 only be granted for expenditure under Demand No. 22, Major Head : "2056—Jails during" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 21,29,42,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Bishanath Chowdhury on Demand No. 22 was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি ২০০০-২০০১ সালের কারা বিভাগের ২২ নং দাবি অনুসারে "২০৫৬ কারা" শীর্ষক ভোট অন অ্যাকাউন্টে বরাদ্দ হওয়া ২১,২৯,৪২,০০০ (একুশ কোটি ঊনত্রিশ লক্ষ বিয়াল্লিশ হাজার) টাকা সহ মোট ৬৪,৫২,৮০,০০০ (চৌষট্টি কোটি বাহান্ন লক্ষ আশি হাজার) টাকা বরাদ্দ করার জন্য আবেদন জানাচ্ছি।

২। কারাবাসীদের সার্বিক বিকাশ সম্পর্কে জাতীয় ও আন্তর্জাতিক ভাবনার সঙ্গে সঙ্গতি রেখে এই বাজেট প্রস্তাব রচনায় আমরা ব্রতী হয়েছি। এর বিন্যাসে ও বরাদ্দে যাতে তাদের মানবাধিকার ও জাতীয় সংবিধান সম্মত অধিকার ও স্বাচ্ছন্দ্য প্রতিষ্ঠিত হয় সে বিষয়ে প্রয়াসী হয়েছি আমরা। কারাবাসীদের উন্নতি ও আধুনিকীকরণের যে সব উদ্যোগ ও কার্যক্রমের উপর জোর দেওয়া হয়েছে তাতে যেমন ঘটবে কারাবাসীদের জীবনমান ও চেতনার লক্ষণীয় পরিবর্তন তেমনি সূচিত হবে কারাকর্মিদের কর্ম-পরিবেশ, দৃষ্টিভঙ্গি ও ভূমিকায় ইতিবাচক বদলের পালা। মানবিক মূল্যবোধ ও সামাজিক সুবিচারের প্রতি আমরা দায়বদ্ধ।

৩। মাননীয় মহাশয়, ভারতবর্ষে পশ্চিমবঙ্গই প্রথম রাজ্য যেখানে সংশোধনী পরিষেবা আইন ইতিমধ্যে গৃহীত হয়েছে। ২০০০-২০০১ সালের মধ্যে জেলের নাম পরিবর্তিত হয়ে সংশোধনাগার/কারেকশন্যাল হোম বলে অভিহিত হবে। এই আইন রূপায়ণের জন্য বিধি (রুল) প্রণয়নের কাজ এই বছরের মধ্যেই শেষ হবে বলে আশা করা যায়। ফলস্বরূপ, কারা প্রশাসনে ও কারাবাসীদের জীবনে উল্লেখযোগ্য পরিবর্তন সাধিত হবে। বন্দিদের নৈতিক সংস্কার ও মানবিক মূল্যবোধ জাগরিত করার মাধ্যমে তাদের সমাজের মূল স্রোতে ফিরিয়ে আনার উদ্যোগ নেওয়া হবে।

**সমাজের প্রতি এই দায়বদ্ধতা পালনের জন্য কারা প্রশাসনের লক্ষ্য হল ঃ**

- কারাগারগুলিতে স্বাস্থ্যকর পরিবেশ ও স্বাস্থ্যরক্ষা সুনিশ্চিত করা।
- কারাবাসীদের শুভবুদ্ধি ও মনুষ্যত্ববোধের বিকাশ ও তাদের মানবিক মূল্যবোধ জাগরিত করা।
- কারাবাসীদের নৈতিক উন্নতিসাধন ও উপযুক্ত শিক্ষাপ্রদান করা, যাতে তারা সমাজবিরোধী ও অপরাধমূলক কার্যকলাপের প্রতি আর আসক্ত না হয়।
- কারাবাসীদের বৃত্তিমূলক শিক্ষার ব্যবস্থা করা যাতে এই বিশাল মানবসম্পদকে সুব্যবহার করা যায়।
- সকল স্তরের কারাকর্মীরা যাতে আরও অনুভূতিসম্পন্ন ও পেশাগত কাজে দক্ষ হন ও তাদের দায়িত্ব আরও সুষ্ঠুভাবে পালন করতে সমর্থ হন সেজন্য তাদের প্রশিক্ষণের ব্যবস্থা করা।
- কারাগারগুলির আধুনিকীকরণ ও উন্নত চিকিৎসা সংক্রান্ত সুযোগ-সুবিধার ব্যবস্থা করা।

৪। পশ্চিমবঙ্গে মোট ৫৪টি কারাগার আছে। তার মধ্যে ৫টি কেন্দ্রীয় কারা, ৩টি বিশেষ কারা, ১টি মুক্তাঙ্গন কারা, ১২টি জেলা কারা, ১টি মহিলা কারা ও ৩২টি মহকুমা কারা।

৫। গত বছরের শেষে সমস্ত কারাগারে বন্দির সংখ্যা মাসিক গড়ে ছিল ১১,১৫৩।

৬। গত এক বছরে কারা পরিচালনায় আমাদের সাফল্য ও উল্লেখযোগ্য বৈশিষ্ট্যগুলি হল ঃ

**(ক) কারা আধুনিকীকরণ ঃ**

★ কারাগারগুলি আধুনিকীকরণের জন্য বিভিন্ন প্রকল্পে অর্থ মঞ্জুর করা হয়েছে। কারাগারগুলির সুরক্ষার ও সংস্কারসাধন/নবীকরণের জন্য, কারাগারগুলিতে স্বাস্থ্যকর আবহাওয়া ও পরিবেশ বজায় রাখার জন্য ও পয়ঃপ্রণালী ও পানীয় জলের উন্নতি সাধনের জন্য বিভিন্ন পরিকল্পনা গৃহীত হয়েছে এবং সে বাবদ ১৯৯৯-২০০০ সালের বাজেটে বরাদ্দ টাকা মঞ্জুর করা হয়েছে। বিভিন্ন প্রকল্প মঞ্জুর করার সময় কারগারগুলির ভোজনালয় ও রন্ধনশালার উপযুক্ত পরিবেশের উপর প্রাধান্য দেওয়া হয়েছে। পূর্তদপ্তর মঞ্জুরীকৃত প্রকল্পগুলির রূপায়ণের জন্য কাজ করছে।

★ আলিপুর কেন্দ্রীয় কারা ও প্রেসিডেন্সি কারায় সি. সি. টি. ভি.-র ব্যবস্থা হয়েছে। অন্যান্য কেন্দ্রীয় কারা ও জেলা কারায় এই প্রকল্প সম্প্রসারিত করার পরিকল্পনা নেওয়া হয়েছে। ১৭টি কারায় এইচ. এফ. কমিউনিকেশন নেট ওয়ার্ক ও কমপিউটার নেট ওয়ার্ক স্থাপনের পরিকল্পনা প্রথম ধাপে রূপায়িত হয়েছে। এর ফলে কারা প্রশাসনের কার্যকারিতা ও দক্ষতা বর্দ্ধিত হয়েছে। বিভিন্ন কেন্দ্রীয় কারা ও জেলা কারায় ই. পি. এ. বি. এক্স. টেলিফোন যন্ত্র স্থাপন করা হয়েছে। প্রেসিডেন্সি কারায় বাসন তৈরির কারখানাটির আধুনিকীকরণ করা হয়েছে।

(খ) চিকিৎসাগত সুযোগ সুবিধার মানোন্নয়ন ঃ

★ কারা আবাসিকদের চিকিৎসাগত সুযোগ সুবিধার মানোন্নয়নের জন্য কারা বিভাগ বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করেছে। এর ফলে অসুস্থ কারা আবাসিক ও কারা কর্ম্মিগণ উপকৃত হবেন।

★ কারাগুলিতে চিকিৎসা ব্যবস্থার সামগ্রিক উন্নতির লক্ষ্যে একটি মেডিক্যাল কমিটি গঠন করা হয়েছে। এই কমিটি বিভিন্ন কারাগারের চিকিৎসা ব্যবস্থার উন্নতি ও তদারকি, চিকিৎসা সংক্রান্ত অসঙ্গতি দূরীকরণ ও আধুনিকীকরণের দায়িত্বে থাকবে। কমিটির কাজ সুষ্ঠুভাবে পরিচালনার জন্য স্বাস্থ্যদপ্তর থেকে দুজন উপ-অধিকর্তা স্তরের আধিকারিক আনা হয়েছে।

★ দশম অর্থ কমিশনের সুপারিশক্রমে মঞ্জুরিকৃত অর্থে কারা হাসপাতালগুলি আধুনিকীকরণের উপযোগী যন্ত্রপাতি ও চিকিৎসার সাজসরঞ্জাম কেনা হচ্ছে। এর মধ্যে উল্লেখযোগ্য হ'ল অপারেশন থিয়েটারের জন্য প্রয়োজনীয় যন্ত্রপাতি, এক্স-রে মেশিন, চক্ষু, নাক-কান-গলার রোগ পরীক্ষা/নির্ণয়ের জন্য যন্ত্রপাতি, বিভিন্ন রোগ নির্ণয়/পরীক্ষার যন্ত্রপাতি ক্রয় ও দন্ত বিভাগ খোলা। এ ছাড়া আলিপুর কেন্দ্রীয় কারার রেফারেল হাসপাতালটিকে উন্নত করার উদ্যোগ নেওয়া হয়েছে।

★ কারাগারগুলিতে ঔষধ ক্রয়ের ক্ষেত্রে সক্রিয় পদক্ষেপ নেওয়া হয়েছে। ই. এস. আই. অনুমোদিত সংস্থাগুলি থেকে ঔষধ ক্রয়ের ব্যবস্থা কলকাতার কারগারগুলিতে ইতিমধ্যেই কার্যকর হয়েছে। সমস্ত কারাগারেই ই. এস. আই. অনুমোদিত সংস্থার থেকে ঔষধ ক্রয়ের উদ্যোগ নেওয়া হচ্ছে। এই প্রয়াস কার্যকর হলে ঔষধের মানের সমতা ও ব্যয় সংকোচন এই দুই উদ্দেশ্যই পূরণ হবে।

★ কারাগারগুলিতে চিকিৎসকের শূণ্যপদ পূরণ করবার জন্য পদক্ষেপ নেওয়া হয়েছে। স্বাস্থ্য বিভাগের আন্তরিকতা থাকা সত্ত্বেও সকল কারাগারগুলিতে প্রয়োজনীয় সংখ্যক চিকিৎসক ঐ বিভাগ থেকে পাওয়া সম্ভব হয় না। তাই কেন্দ্রীয় ও জেলা কারার শূণ্যপদগুলিতে এক বছরের জন্য চুক্তির ভিত্তিতে চিকিৎসক নিয়োগ করা হয়। ফলে, বর্তমানে সকল কেন্দ্রীয় ও জেলা কারা হাসপাতালে চিকিৎসক আছেন। মহকুমা কারার ক্ষেত্রে সংশ্লিষ্ট মহকুমা হাসপাতালের মহকুমা স্বাস্থ্য আধিকারিক অসুস্থ বন্দিদের চিকিৎসা করতেন। কিন্তু তাদের নানারকম অসুবিধার জন্য পরিষেবা সব সময় সুনিশ্চিত করা সম্ভব হয় না। এই অসুবিধা দূরীকরণের জন্য মহকুমা কারাগুলিতে চিকিৎসক ও যে সব কারায় ফার্মাসিস্টের পদ ছিল না সেখানে ফার্মাসিস্টের পদ সৃষ্টি করে নিয়োগের উদ্যোগ নেওয়া হয়েছিল। অবশেষে কারা বিভাগের এই প্রচেষ্টা সফল হয়েছে। এক বছরের জন্য চুক্তির ভিত্তিতে ১৩টি মহকুমা কারায় পুরো সময়ের ও ১৮টি মহকুমা কারায় আংশিক সময়ের জন্য চিকিৎসক এবং ১টি জেলা কারা ও ২০ মহকুমা কারায় আংশিক সময়ের জন্য ফার্মাসিস্ট নিয়োগের অনুমোদন পাওয়া গেছে ও সেই মতো নিয়োগের ব্যবস্থা হচ্ছে।

★ বিভিন্ন কারাগারে অ্যাম্বুলেন্সের প্রয়োজনীয়তা অনস্বীকার্য। অধিকাংশ কারাগারে অ্যাম্বুলেন্স না থাকায় অসুস্থ বন্দিদের হাসপাতালে পাঠানোর প্রয়োজন হলে কারাধ্যক্ষগণ খুবই অসুবিধার সম্মুখীন হন। সংকট ঘনীভূত হয় রাত্রিবেলায়। এই সমস্যার ওপর যথেষ্ট গুরুত্ব আরোপ করে কারা বিভাগ নিজস্ব অ্যাম্বুলেন্সের ব্যবস্থা করার উদ্যোগ নিয়েছে। এর পূর্বে (১৯৯৮ সালে) কারা প্রশাসন আধুনিকীকরণ খাতে কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার কর্তৃক সমহারে প্রদত্ত অর্থে দশটি অ্যাম্বুলেন্স ক্রয় করে বাঁকুড়া, পুরুলিয়া, মলাদহ, দার্জিলিং, কোচবিহার ও বালুরঘাট জেলা কারা, আসানসোল ও শিলিগুড়ি বিশেষ কারা, দুর্গাপুর মহকুমা কারা ও লালগোলা মুক্তাঙ্গন কারায় সরবরাহ করা হয়। এ বছর দশম অর্থ কমিশন কর্তৃক মঞ্জুরীকৃত অর্থে আলিপুর কেন্দ্রীয় কারা, বর্ধমান, হাওড়া ও জলপাইগুড়ি জেলা কারা, আলিপুর বিশেষ কারা, পুরুলিয়া মহিলা কারা এবং ইসলামপুর, দিনহাটা, রায়গঞ্জ, ঝাড়গ্রাম, কালিম্পং, কার্শিয়াং, মাথাভাঙ্গা, মেখলিগঞ্জ, তুফানগঞ্জ ও বোলপুর মহকুমা কারার জন্য মোট ১৬ (ষোল)টি অ্যাম্বুলেন্স ক্রয় করা হচ্ছে।

★ আলিপুর কেন্দ্রীয় কারায় নেশা বিমুক্তিকরণ সংস্থাটি সন্তোষজনকভাবে কাজ করছে।

৭। **পুনর্বাসন কর্মসূচি ঃ**

বন্দিরা তাদের মেয়াদ শেষে মুক্তির পর যাতে সমাজে স্বনির্ভর হয়ে জীবিকা অর্জন করতে পারে সেই উদ্দেশ্যে বিভিন্ন বৃত্তিমূলক প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে। (ক) কমপিউটার প্রশিক্ষণ কোর্স শুরু করার পরিকল্পনা নেওয়া হয়েছে। (খ) অধিকাংশ কারায় সেলাই-এর সুবিধা আছে। এ ছাড়াও বিভিন্ন কারায় সেলাই মেশিন কেনা হয়েছে। (গ) আলিপুর কেন্দ্রীয় কারায় তাঁত যন্ত্র বসানো হয়েছে। (ঘ) প্রেসিডেন্সী কারায় ছাতা ও সর্ষের তেল তৈরি হচ্ছে। এই বিভাগগুলিতে কারা আবাসিকদের কাজ করার জন্য উৎসাহ দেওয়া হয়। (ঙ) কারিগরিশিক্ষা বিভাগে কমিউনিটি পলিটেকনিক সেল-এর সহায়তায় প্রেসিডেন্সী কারায় কারাবাসীদের টি. ভি. ও রেডিও-র বিভিন্ন অংশ জোড়া দেওয়া ও মেরামতি করা শেখানো হচ্ছে। অন্যান্য কেন্দ্রীয় কারায় ও জেলা কারায় এই প্রকল্প সম্প্রসারিত করার পরিকল্পনা আছে। (চ) দার্জিলিং জেলা কারায় উল বোনার যন্ত্র বসানো হয়েছে। (ছ) আলিপুর কেন্দ্রীয় কারায় ছাপাখানাটিকে যথেষ্ট গুরুত্ব দেওয়া হয়েছে। এখানে পশ্চিমবঙ্গ সরকারের বিপুল সংখ্যক নিদর্শ মুদ্রিত হয়। একটি অফসেট প্রিন্টিং মেশিন আগেই বসানো হয়েছে। সম্প্রতি ডি. টি. পি. মেশিন বসানো হয়েছে। উন্নতমানের ওয়েব-অফসেট মেশিন বসানোর পরিকল্পনা আছে। এই ভাবেই এই ছাপাখানাতে অতি আধুনিক প্রযুক্তি বিদ্যার মাধ্যমে মুদ্রণ শিল্পকে আধুনিকীকরণ করার পরিকল্পনা আছে। উল্লেখযোগ্য, এখানে সাজাপ্রাপ্ত বন্দিরা ও ছাপাখানার কর্মচারিরা এক সাথে কাজ করেন।

৮। **কারা কর্মচারিদের প্রশিক্ষণ ঃ**

এই বিষয়টির ওপর কারা বিভাগ যথেষ্ট গুরুত্ব আরোপ করেছে। পূর্বেই বলা হয়েছে পশ্চিমবঙ্গ সংশোধনী পরিষেবা আইন গৃহীত হয়েছে এবং প্রয়োজনীয় রুল (বিধি) তৈরির প্রক্রিয়া চলছে। এই আইন রূপায়িত হলে কারা প্রশাসন সম্পর্কিত ধারণায় বৈপ্লবিক রূপান্তর সাধিত হবে। কারা কর্মচারিদেরও বহু পুরনো ধ্যান-ধারণার পরিবর্তন প্রয়োজন। কারাবাসীদের সাথে তাদের আচরণ আরও সংবেদনশীল ও সহানুভূতিসম্পন্ন হতে হবে। এ কথা মনে রেখে এবং কর্মচারিদের দক্ষতা, জ্ঞান, কর্ম-কুশলতা ও মনোবল বৃদ্ধি করার জন্য সকল স্তরের কর্মীদের উন্নতমানের প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে। ব্যারাকপুর পুলিশ ট্রেনিং কলেজ ও কলকাতা পুলিশ ট্রেনিং স্কুলে কর্মিদের প্রশিক্ষণের জন্য পাঠানো হচ্ছে। এ পর্যন্ত মোট ২৩২ জন কর্মচারীকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। দমদমের ওয়ার্ডার ট্রেনিং ইনস্টিটিউটটি মেদিনীপুরে ইয়ং অফেন্ডারস্ প্রিজন-এ স্থানান্তরের

### অভিযাচন নং ৭৬

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭৬ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৮৫৩-অ-লৌহ খনিকার্য এবং ধাতুশিল্প" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৩,৪০,৫৪,০০০ (তিন কোটি চল্লিশ লক্ষ চুয়ান্ন হাজার) টাকা মঞ্জুর করা হোক। [১,১২,৩৮,০০০ (এক কোটি বার লক্ষ আটত্রিশ হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

### অভিযাচন নং ৮৭

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৮৭নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৫৪৬৫-সাধারণ বিত্তীয় ও ব্যবসায় প্রতিষ্ঠানে বিনিয়োগ" ও "৭৪৬৫-সাধারণ বিত্তীয় ও ব্যবসায় প্রতিষ্ঠান বাবত ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১৩,৮০,০০,০০০ (তের কোটি আশি লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। [৪,৫৫,৪০,০০০ (চার কোটি পঞ্চান্ন লক্ষ চল্লিশ হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

### অভিযাচন নং ৮৮

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৮৮নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৩৪৭৫-অন্যান্য সাধারণ অর্থনৈতিক সেবাকার্য" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৭,৪০,৪৬,০০০ (সাত কোটি চল্লিশ লক্ষ ছেচল্লিশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। [২,৪৪,৩৫,০০০ (দুই কোটি চুয়াল্লিশ লক্ষ পঁয়ত্রিশ হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

### অভিযাচন নং ৯৩

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৩নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৪৮৫৬-পেট্রোরাসায়নিক (সরকারি উদ্যোগ বাদে) বাবত নিয়োজিত মূলধন", "৪৮৬০-ভোগ্যপণ্য শিল্প (সরকারি উদ্যোগ বাদে) বাবত নিয়োজিত মূলধন", "৪৮৮৫-শিল্প ও খনিজদ্রব্য (সরকারি উদ্যোগ বাদে) বাবত নিয়োজিত অন্যান্য মূলধন" এবং "৬৮৮৫-অন্যান্য শিল্প ও খণিজদ্রব্য (সরকারি উদ্যোগ বাদে) বাবত ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৫৩,১০,০০,০০০ (তিপান্ন কোটি দশ লক্ষ) টাকা মঞ্জুর করা হোক।

[১৭,৫২,৩০,০০০ (সতের কোটি বাহান্ন লক্ষ তিরিশ হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

অভিযাচন নং ৯৪

মহাশয়.

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৪নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৪৮৫৯-দূরসমাযোজন ও বৈদ্যুতিন শিল্প বাবত নিয়োজিত মূলধন" এবং "৬৮৫৯-দূরসমাযোজন ও বৈদ্যুতিন শিল্প বাবত ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১৬,০০,০০,০০০ (ষোল কোটি) টাকা মঞ্জুর করা হোক। [৫,২৮,০০,০০০ (পাঁচ কোটি আটাশ লক্ষ) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

অভিযাচন নং ৯৫

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৫নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৪৮৬০-ভোগ্যপণ্য শিল্প (সরকারি উদ্যোগ বন্ধ ও রুগ্ন শিল্প এবং খাদ্য পাণীয় বাদে) বাবত নিয়োজিত মূলধন", "৬৮৫৭-রাসায়নিক ও ভেষজ শিল্প (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবত ঋণ", এবং "৬৮৬০-ভোগ্যপণ্য শিল্প (সরকারি উদ্যোগ, বন্ধ ও রুগ্ন শিল্প এবং খাদ্য ও পাণীয় বাদে) বাবত ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ২৮,৪৮,০০,০০০ (আঠাস কোটি আটচল্লিশ লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। [৯,৩৯,৮৪,০০০ (নয় কোটি উনচল্লিশ লক্ষ চুরাশি হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

অভিযাচন নং ৯৬

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৬নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৬৮৫৭-অন্যান্য শিল্প (বন্ধ ও রুগ্ন শিল্প এবং সরকারি উদ্যোগ বাদে) বাবত ঋণ" এবং "৬৮৫৭-অন্যান্য শিল্প ও খনিজ দ্রব্য (বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবত ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১২,৪১,০০,০০০ (বারো কোটি একচল্লিশ লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। [৪,০৯,৫৩,০০০ (চার কোটি নয় লক্ষ তিপ্পান্ন হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

অভিযাচন নং ৯৭

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৭নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৪৮৮৫-শিল্প ও খনিজদ্রব্য (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবত অন্যান্য নিয়োজিত মূলধন" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৯০,০০,০০০ (নব্বই লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। [২৯,৭০,০০০ (উনত্রিশ লক্ষ সত্তর হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

১

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১.১ সর্বপ্রথমে, সংক্ষিপ্তভাবে পশ্চিমবঙ্গের শিল্পবিকাশের পশচাৎ পটভূমিকা পুঙ্খানুপুঙ্খ অনুধাবন করার প্রয়োজনীয়তা আছে বলে মনে হয়। অত্যন্ত গুরুত্বপূর্ণ কিছু কঠিন বিষয় উল্লেখ না করলে পশ্চিমবঙ্গের শিল্পোন্নয়নের একটি বাস্তব চিত্র কোনওমতেই তুলে ধরা সম্ভব নয়।

১.২ ঠাকুর পরিবার বা টাটাদের মতো শিল্পক্ষেত্রে নেতৃত্ব প্রদানকারী ভারতীয় প্রতিষ্ঠান এবং ব্রিটিশ পুঁজিপতিদের দ্বারা সন্দেহাতীতভাবে প্রমাণিত হয়েছে যে, বিশেষ অবস্থানগত সুবিধার পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গ তথা পূর্ব ভারতে ফলপ্রসূভাবে শিল্প বিকাশের সুযোগ সুবিধা বিরাজমান। যখন দেশের এই অঞ্চলে বিদ্যুৎ, রেল, টেলিযোগাযোগ, পাকা রাস্তা প্রভৃতি আধুনিক পরিকাঠামোগত সুবিধা উপলব্ধ ছিল না তখনই এই রাজ্যে ঐ শিল্পোদ্যোগীরা বহু প্রকার শিল্প স্থাপন করেন। এমনকি যখন এই অঞ্চলের মানুষ বিদেশি শাসকদের বিরুদ্ধে রাজনীতিগতভাবে শত্রুমনোভাবাপন্ন ছিল তখনও শিল্প গড়ে ওঠার জন্য বাহ্যিক সুবিধা-অসুবিধাগুলির তুলনায় অবস্থানগত সুবিধাই বেশি প্রাধান্য লাভ করেছিল। কয়লা এবং আকরিক লৌহের মতো কাঁচামালের যোগান থাকায় বাংলা এবং পূর্বভারতে বিভিন্ন শিল্প গড়ে উঠেছিল। এতে প্রমাণিত হয় যে সুসংহত রাজনৈতিক পরিবেশ না থাকলেও যদি কাঁচামাল এবং মেধাশক্তির মতো অন্যান্য বিষয়ের স্বাভাবিক যোগান থাকে তবেই শিল্পের বিকাশ সম্ভব।

১.৩ স্বাধীনতার পরে ভারত সরকারের সারা দেশে সুষম আর্থিক ভারসাম্য সৃষ্টির নামে ভ্রান্ত এবং স্বেচ্ছাচারমূলক অর্থনৈতিক এবং পরিচালন দৃষ্টিভঙ্গি এই রাজ্যের শিল্প বিকাশের অন্তর্নিহিত সুবিধাগুলিকে নষ্ট করে দেয়। সেই সব নীতিই দেশের পূর্বাঞ্চলের ব্যাপক আর্থিক ক্ষতিসাধন এবং নেতিবাচক ফলের সৃষ্টি করে এবং সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গের

শিল্পবিকাশের স্বাভাবিক গতিও রুদ্ধ করে দেয়। স্বাধীনতার পরে গত ৫২ বছরে এটা প্রমাণিত হয়েছে দেশে সুষম অর্থনৈতিক বিকাশ ঘটেনি। পরিবর্তে গোটা দেশকে পর্যালোচনা করলে দেখা যাবে যে ভুল নীতি গ্রহণ, অুসরণ এবং বাস্তবায়নের ফলে সর্বাপেক্ষা শিল্প সম্ভাবনাপূর্ণ পূর্বাঞ্চলকে বিকাশের ক্ষেত্রে বঞ্চিত করা হয়েছে। এই অসম বিকাশের মূলে পরের পর কেন্দ্রীয় সরকারগুলির গৃহীত ভ্রান্ত নীতিই দায়ী-কোনও ক্রমেই পূর্বাঞ্চালের জনসাধারণ এর জন্য দায়ী নয়। পশ্চিমবঙ্গের শিল্পোন্নয়ন এবং তার সমস্যাগুলিকে এই পরিপ্রেক্ষিতেই দেখতে হবে—যদিও পূর্বাঞ্চলের সব রাজ্যগুলির মধ্যে পশ্চিমবঙ্গ এখনও সবচেয়ে বেশি উন্নত।

১.৪ চা ও পাটবিশ্বের এই দুই সর্ব বৃহৎ কৃষিভিত্তিক শিল্পে শীর্ষস্থানে থাকা ছাড়াও পশ্চিমবঙ্গ চিরাচরিতভাবে ভারতবর্ষের খনিজ, লৌহ ও ইস্পাত. ধাতব এবং ইঞ্জিনিয়ারিং শিল্পগুলির প্রধান আবাসভূমি। পেট্রো রসায়ন, পি. টি. এ., বৈদ্যুতিন এবং তথ্য প্রযুক্তি প্রভৃতি নূতন প্রজন্মের সম্ভাবনাময় শিল্পগুলি গড়ে ওঠায় এখানে শিল্পক্ষেত্রে প্রাণচাঞ্চল্যের লক্ষ্যণীয় সঞ্চার হতে চলেছে। সেই সঙ্গে অবস্থানগত সুবিধার অনন্য বৈশিষ্ট্যের কারণে পশ্চিমবঙ্গ, দক্ষিণপূর্ব এশিয়া ও পূর্ব এশিয়া—প্রশান্ত মহাসাগরীয় অঞ্চলের অর্থনৈতিক কেন্দ্র হিসাবে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে চলেছে। পৃথিবীর বৃহত্তম শহরগুলি বিশেষত এশিয়া ও প্রশান্ত মহাসাগরীয় বেষ্ঠনীর মধ্যস্থিত অর্থনৈতিক ভাবে ভাস্বর মহানগরগুলি যথা হংকং, টোকিও, সিওল. সংহাই, সিঙ্গাপুর প্রভৃতির সঙ্গে সড়ক. আকাশ ও জলপথে এই রাজ্যের সুন্দর যোগাযোগ ব্যবস্থা রয়েছে। সার্কের ছত্রছায়ায় বাংলাদেশ, নেপাল এবং ভুটানের মতো প্রতিবেশি দেশগুলির সাথে অবাধ বাণিজ্যের উজ্জ্বল হয়ে ওঠার সম্ভাবনার প্রেক্ষিতে ঐ দেশগুলির স্বাভাবিক প্রবেশপথ হিসাবে এই রাজ্যের ভূমিকা আরও গুরুত্বপূর্ণ হয়ে উঠেছে।

১.৫ ষাটের দশকের মধ্যভাগ পর্যন্ত শিল্পবিকাশের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের বিশেষ অগ্রণী ভূমিকা সবজনবিদিত। এরপর বিকাশের হার মাত্রাতিরিক্তভাবে কমে যায়। মাননীয় সদস্যবৃন্দ এর কারণগুলি সম্পর্কে সবিশেষ অবহিত আছেন এবং এখানে সেগুলির পুনরুল্লেখ নিষ্প্রয়োজন। এটুকু বলাই যথেষ্ট হবে যে রাজ্যের প্রতি পূর্বতন কেন্দ্রীয় সরকারগুলির মনোভাবে শুধু ঔদাসীন্যই ছিল না, অনেক ক্ষেত্রে তা ছিল নিশ্চিতভাবে নেতিবাচক। অপ্রয়োজনীয়ভাবে দীর্ঘকাল ধরে মাসুল সমীকরণ নীতি এবং কেন্দ্রীয় নিয়ন্ত্রানাধীন শিল্প লাইসেন্সিং প্রথা কায়েম রেখে এই রাজ্যের প্রতি কেন্দ্রীয় সরকার নিদারুণ অবহেলা দেখিয়েছে এবং ক্ষতিসাধন করেছে। শিল্পক্ষেত্রে রাজ্যের অবনমনের এইগুলি অন্যতম কারণ।

১.৬.১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসীন হওয়ার পর অর্থনীতির পুনর্গঠন

জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়েছে। পূর্ত দপ্তর সংস্কার সংক্রান্ত প্রয়োজনীয় কাজগুলি সম্পূর্ণ করার পর এটি চালু হয়ে যাবে।

উপযুক্ত প্রশিক্ষণের মাধ্যমে কারা কর্মচারিদের কর্ম-কুশলতা বৃদ্ধি করার ফলে কারা প্রশাসন আরও মজবুত ও গতিশীল হবে। এ প্রসঙ্গে এ কথাও উল্লেখ করতে চাই যে, কোনও কর্মচারীর বিরুদ্ধে কর্তব্যে অবহেলা, শৃঙ্খলাভঙ্গ বা অন্য কোনও অপরাধ সম্পর্কিত সুনির্দিষ্ট অভিযোগ পেলে যথাযথ তদন্ত করে অপরাধ প্রমাণিত হলে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

৯) **বিবিধ ঃ**

(ক) জেল-কোড নির্ধারিত শ্রম-মূল্য বন্দিদের অনেকদিন ধরে দেওয়া হচ্ছিল। এই পারিশ্রমিকের হার অত্যন্ত কম হওয়ার দরুণ কারা বিভাগ মহামান্য সুপ্রিম কোর্টের নির্দেশ অনুসারে পারিশ্রমিক বৃদ্ধির বিষয়টি পর্যালোচনা করে জেল-কোড নির্ধারিত পারিশ্রমিকের হার ২৪/১১/৯৮ থেকে বৃদ্ধি করে। শুধু তাই নয়, এই বিষয়টি সামগ্রিকভাবে বিবেচনা করার জন্য একটি কমিটি গঠন করা হয়। পরবর্তী পর্যায়ে পারিশ্রমিক নির্ধারণ কমিটির সুপারিশ অনুযায়ী কারা বিভাগ ১৬/৮/৯৯ তারিখ থেকে বন্দিদের পারিশ্রমিকের হার বৃদ্ধি করেছে। এই বর্দ্ধিত হার নিম্নরূপ ঃ ১) অদক্ষ শ্রম—১৩.০০ টা., ২) অংশত দক্ষ শ্রম—১৫.০০ টা., ৩) দক্ষ শ্রম—১৮.০০ টাকা। এখানে উল্লেখযোগ্য যে, বর্তমানে প্রদত্ত এই হার পূর্বেকার হারের গড়ে পাঁচগুণ।

(খ) বন্দিদের অব্যয়িতব্য অর্জিত অর্থ জমা রাখার জন্য **"সেভিংস ব্যাঙ্ক অ্যাকাউন্ট"** খোলা শুরু হয়েছে।

(গ) লালগোলা মুক্তাঙ্গন কারায় নির্মিত দশটি কুটিরে বন্দিদের শীঘ্রই স্থানান্তরিত করা হবে। এখানে বন্দিরা তাদের পরিবার নিয়ে থাকতে পারবেন।

(ঘ) পুরুলিয়া মহিলা কারার কাজকর্ম সন্তোষজনকভাবে চলছে।

(ঙ) উত্তরবঙ্গে কোনও কেন্দ্রীয় কারা না থাকায় প্রচন্ড অসুবিধা ও সমস্যার সম্মুখীন হতে হচ্ছে। এই অসুবিধা দূর করার জন্য কারা বিভাগ জলপাইগুড়ি জেলা কারাকে কেন্দ্রীয় কারায় উন্নীত করবার প্রস্তাব রাখে। মাননীয় সদস্যদের আমি আনন্দের সঙ্গে জানাতে চাই যে উক্ত প্রস্তাব অনুমোদিত হয়েছে। পরিকাঠামোগত কিছু কাজ সমাপনান্তে শীঘ্রই জলপাইগুড়ি জেলা কারা কেন্দ্রীয় কারায় পরিবর্তিত হবে। এর ফলে উত্তরবঙ্গের জেল-গুলির কর্মী ও কারা আবাসিকগণ উপকৃত হবেন। মাননীয় সদস্যগণ নিশ্চয়ই সহমত পোষণ করবেন যে বহুদিনের আকাঙ্খিত উত্তরবঙ্গে একটি কেন্দ্রীয় কারার ব্যবস্থা

করা এই বিভাগের অন্যতম সাফল্য।

(চ) বিভিন্ন কেন্দ্রীয় কারা ও জেলা কারায় বিনোদনের জন্য বন্দিদের মানসিক স্বাস্থ্যের কথা বিবেচনা করে টি. ভি., রেডিও রাখা হয়েছে। কয়েকটি কারায় গ্রন্থাগার আছে। কারা চত্বরে ইনডোর গেম এবং আউটডোর গেম-এর ব্যবস্থা আছে। কারাগারগুলিতে সাংস্কৃতিক অনুষ্ঠান ও খেলাধুলায় কারাবন্দিদের যোগদানের জ্য উৎসাহিত করা হয়। 'কবিতা' আবৃত্তি প্রতিযোগিতা ও ক্রীড়া প্রতিযোগিতার ব্যবস্থা করা হয়। এতে তাদের সাংস্কৃতিক চেতনার উন্মেষ ঘটেছে।

(ছ) কয়েকটি বেসরকারি সংগঠনের সহায়তায় কারাগারগুলিতে নিত্য ধ্যান ও যোগ পাঠক্রম পরিচালনা করা হচ্ছে। এছাড়া প্রখ্যাত ব্যক্তিদের সহায়তায় নৈতিক শিক্ষার উপর আলোচনা সভার আয়োজন করা হচ্ছে।

(জ) কারা পরিদর্শকবৃন্দ, কারাবাসী ও সংশ্লিষ্ট কর্তৃপক্ষের সঙ্গে আলোচনার মাধ্যমে কারা প্রশাসনে উন্নতির প্রয়াস নেওয়া হয়।

(ঝ) কারা হাজতে মৃত্যুর ক্ষেত্রে তদন্ত করার জন্য কাস্টডিয়াল ডেথ কমিটি গঠন করা হয়েছে। এই কমিটির অনুমোদন অনুযায়ী প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়।

(ঞ) আলিপুর কেন্দ্রীয় কারায় জুনিয়ার হাইস্কুলে বন্দিরা অষ্টম শ্রেণী পর্যন্ত পড়তে পারে ও এখান থেকে বিভিন্ন পরীক্ষায় ইচ্ছুক আবাসিকরা বসতে পারেন। গত বছর মাধ্যমিকে একজন বন্দি ৩টি বিষয়ে লেটার সহ প্রথম বিভাগে উত্তীর্ণ হয়েছেন।

(ট) প্রশাসনিক সুবিধার্থে কারাগারগুলিকে ৫টি সার্কেলে বিভক্ত করে সার্কেলগুলির তদারকির দায়িত্ব দেওয়া হয়েছে ডি. আই. জি. এবং অতিরিক্ত আই. জি.-দের। এর ফলে তদারকি বৃদ্ধি পেয়েছে এবং সমস্যা সমাধানে দ্রুত ব্যবস্থা গ্রহণ করা সম্ভব হচ্ছে। এই প্রশাসনিক বিকেন্দ্রীকরণের ফলে কারা প্রশাসন আরও গতিশীল হয়েছে। এক কথায়, আমরা এই ব্যবস্থার সুফল পেতে শুরু করেছি এবং ভবিষ্যতে আরও সাফল্য পাওয়া যাবে—এ আমাদের দৃঢ় বিশ্বাস।

১০) পূর্ববর্তী বছরগুলিতে গৃহীত উন্নয়নমূলক প্রকল্পগুলির কাজ ২০০০-২০০১ বছরে চলবে।

এই বছরে রূপায়ণ করার জন্য যেসব কর্মসূচি আছে তার মধ্যে উল্লেখযোগ্য ঃ

- কারা প্রশাসনকে দৃঢ় করা।

- কারেকশনাল সার্ভিস অ্যাক্টকে কার্যকর করা।
- আবাসিকদের সুখ-স্বাচ্ছন্দ্যের দিকে নজর রেখে প্রকল্প গ্রহণ।
- কারাশিল্পের উন্নতি সাধন।
- কারাগারে তৈরি দ্রব্যের ও আলিপুর কেন্দ্রীয় কারা প্রেসে মুদ্রিত ফর্মগুলির সঠিক মূল্য নির্ধারণ। এর ফলে সরকারের খাতে আয় বাড়বে।
- খাদ্যের ক্যালরিমূল্যের ভিত্তিতে কারা আবাসিকদের খাদ্যের মান উন্নয়ন।
- টেন্ডার পদ্ধতির বিকেন্দ্রীকরণের মাধ্যমে বিভিন্ন নিত্য প্রয়োজনীয় দ্রব্য ও খাদ্যসামগ্রী ক্রয়ের ক্ষেত্রে কারাগুলির হাতে অধিকতর ক্ষমতা প্রদান।
- লালগোলা মুক্তাঙ্গন কারায় আরও আবাসিক স্থানান্তরের পরিকল্পনা।
- আলিপুর বিশেষ কারার মানসিক বন্দিদের বিভিন্ন সরকারি হাসপাতালে স্থানান্তর।

১১) এই বাজেটে কারা প্রশাসনের সর্বস্তরে অধিকতর সমন্বয় সাধন ও মানবিক দৃষ্টিভঙ্গি সঞ্চারের উপর আমরা গুরুত্ব দিয়ে চেয়েছি। কারা আবাসিকদের মধ্যে সামাজিক ও মানসিক চেতনার অধিকতর উন্মেষ ঘটাতে আমরা চেয়েছি যাতে কারাবাস শেষে সামগ্রিকভাবে এই বিপুল মানব সম্ভাবনা জাতীয় অগ্রগতিতে সম্পদ হিসাবে বিবেচিত হতে পারে।

১২) এই পরিপ্রেক্ষিতে আমি ২০০০-২০০১ সালের জন্য ২২নং দাবি সম্পূর্ণভাবে অনুমোদন করতে মাননীয় সদস্যদের কাছে অনুরোধ জানাচ্ছি।

## DEMAND No. 24

### Major Head : 2058—Stationery and Printing

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 18,83,73,000 only be granted for expenditure under Demand No. 24, Major Head : "2058—Stationery and Printing" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 6,21,63,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Bidyut Ganguly on Demand Nos. 24, 53, 75, 76, 87, 88, 93, 94, 95, 96 & 97 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

আপনার অনুমতি নিয়ে আমি নিম্নোক্ত অভিযাচনগুলির অধীন বাজেট বরাদ্দ মঞ্জুরির জন্য উপস্থাপন করছি।

অভিযাচন নং ২৪

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ২৪ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২০৫৮-স্টেশনারি ও মুদ্রণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১৮,৮৩,৭৩,০০০ (আঠার কোটি তিরাশি লক্ষ তিয়াত্তর হাজার) টাকা মঞ্জুর করা হোক। [৬,২১,৬৩,০০০ (ছয় কোটি একুশ লক্ষ তেষট্টি হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

অভিযাচন নং ৫৩

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৫৩ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৪০৭-চাষ-আবাদ", "৪৪০৭--চাষ-আবাদ বাবত নিয়োজিত মূলধন" এবং "৬৪০৭-চাষ-আবাদ বাবত ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৩,৮০,০০,০০০ (তিন কোটি আশি লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। [১,২৫,৪০,০০০ (এক কোটি পঁচিশ লক্ষ চল্লিশ হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

অভিযাচন নং ৭৫

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭৫ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৮৫২-শিল্প (সরকারি উদ্যোগ, বন্ধ ও রুগ্ন শিল্প এবং খাদ্য ও পাণীয় বাদে)" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১৯৭,১৩,২৮,০০০ (একশ সাতানবুই কোটি তের লক্ষ আঠাশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। [৬৫,০৫,৩৮,০০০ (পয়ষট্টি কোটি পাঁচ লক্ষ আটত্রিশ হাজার) টাকা অন্তর্বর্তী অনুদান সমেত]

ভিসুভিয়াস্, ক্যালটেক্স, মটোরোলা, এবিবি, কম্পিউটার অ্যাশোসিয়েট্শ, বায়ার, লুর্গাই, ডেইলিম, বামার লরি, ভি. এক্স. এল. ল্যান্ডিস অ্যান্ড জি. ওয়াই আর, বি. ও. সি., প্রাইস ওয়াটারহাউস, অ্যালকোয়া, দয়েশ ব্যাঙ্ক, জর্জ সোরোস, টিসিজি, পেপসিকো ইন্ডিয়া, কোকাকোলা, সুমিতোমো ইলেক্ট্রিক, ইউনাইটেড এয়ারলাইন্স, টাটা, সেইল, বিড়লা গোষ্ঠী, এসিসি, ইস্পাল, এক্সাইড, হিন্দুস্থান লিভার, আব. পি. জি., ইন্ডিয়া ফয়েলস, আই. টি. সি., ডানকান, গুজরাট অম্বুজা, এল. অ্যান্ড টি ও আরও অনেকে। মাননীয় সদস্যগণ সম্ভবত অবহিত আছেন যে জাপানিরা পৃথিবীর যে কোনও স্থানে প্রকল্প নির্মাণের জন্য যে কোনও প্রস্তাব গ্রহণের ব্যাপারে অত্যন্ত কঠিন মাপকাঠিতে বিচার করে থাকে। তারা যে পশ্চিমবঙ্গে বারংবার বিনিয়োগ করছে এই ঘটনাই মূল্যবান প্রামাণিক সাক্ষ্য যে এই রাজ্য এখন পৃথিবীর সর্বশ্রেষ্ঠ শিল্পসমৃদ্ধ গোষ্ঠীর কাছে একটি অনুকূল স্থান বলে বিবেচিত হচ্ছে। এছাড়াও এখানে ব্রিটিশ, আমেরিকান ও জার্মান কোম্পানিগুলির বিনিয়োগও উল্লেখযোগ্য।

১.১৭ পশ্চিমবঙ্গে সুযোগ সুবিধার প্রশ্নে আন্তর্জাতিক মহলে যে আশা-ঔৎসুক্য জেগেছে তার সুগভীর অভিব্যক্তি প্রকাশ পেয়েছে প্রাই ওয়াটারহাউস, লন্ডন সংস্থার হাওয়ার্ড হিউজেস এর এক উক্তিতে। তিনি বলেছেন, "ভারতের শিল্পবিকাশে পশ্চিমবঙ্গ অগ্রণী পথিকৃৎ—এই রাজ্য চ্যালেঞ্জ নিতে এবং বিনিয়োগ আকর্যণে সকল সুযোগ সুবিধা দিতে ভালভাবে সক্ষম। সম্প্রতি ম্যাকিনজে অ্যান্ড কোম্পানি ইন্‌ক্ জোরের সাথে বলেছে "আমরা বিশ্বাস করি আয়তন ও সম্পদের নিরিখে, আপেক্ষিক স্থিতিশীলতার প্রশ্নে এবং বিনিয়োগ অনুকূল পরিবেশের উন্মেষের পরিপ্রেক্ষিতে অপরিহার্য সুযোগ সুবিধার অধিকারী এই রাজ্য।" "টাইম্‌স অব ইন্ডিয়া" পত্রিকায় কলকাতাকে দেশের অন্যান্য শহরের মধ্যে সর্বোৎকৃষ্ট হিসেবে প্রশংসা করা হয়েছে। বিদ্যুৎ, জলসরবরাহ, জীবনযাত্রার ব্যয়, আইন ও শৃঙ্খলা পরিস্থিতি এবং জনস্বাস্থ্য সহ অধিকাংশ ক্ষেত্রেই এই রাজ্য প্রভূত সাফল্য অর্জন করেছে, এই সত্যটি আন্তর্জাতিক পর্যায়ের বিভিন্ন পত্র-পত্রিকায় দৃঢ়ভাবে সমর্থন করা হয়েছে।

১.১৮ স্মরণ করা যেতে পারে যে গত জানুয়ারি, ১৯৯৯-এ রায়চকে অনুষ্ঠিত "গন্তব্য পশ্চিমবঙ্গ" শীর্যক প্লেনারি অধিবেশনের সমাপ্তিতে অংশগ্রহণকারী কোম্পানিগুলির প্রতিনিধিগণ কতকগুলি প্রকল্পের ঘোযণা করেন এবং বহু নূতন বিনিয়োগের ঘোষণা করেন। এটা খুবই আনন্দের বিষয় যে ঘোষিত যোলটি প্রকল্পের মধ্যে চারটি শেষ হয়ে গেছে বা শেষ হওয়ার পথে। এই প্রকল্পগুলি হল ; প্রাক্সেয়ার নাইট্রোজেন প্ল্যান্ট, হলদিয়ায় এল অ্যান্ড টি'-র বি ও ও পাওয়ার প্ল্যান্ট, হলদিয়ায় হিন্দলিভার কেমিক্যাল্স ফসফেট প্ল্যান্ট ও সল্টলেকে এশিয়া হোটেল লিমিটেডের পাঁচতারা হোটেল প্রকল্প। এ

ছাড়াও অম্বুজা সিমেন্টের সিমেন্ট গুঁড়া করার ইউনিট ও সাউথ এশিয়ান কেমিক্যাল্‌সের পেট রেসিন প্রকল্প খুব শীঘ্রই তাদের নির্মাণকার্য শুরু করবে বলে আশা করা যায়। আমাদের কাছে খবর যে ভিডিওকন সল্টলেকে ফিলিপ্‌স্ রঙিন টি.ভি তৈরির ইউনিটটি অধিগ্রহণ করে সেখানে রঙিন টি.ভি. ও গৃহস্থালীর সামগ্রী (হোয়াইট গুড্‌স্) উৎপাদন শুরু করেছে।

১.১৯ পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগমের সহায়তায় আয়োজিত বিশ্ববঙ্গ সম্মেলনের শিল্প উপ-সমিতি একটি অনুষ্ঠান করে। যথাযথভাবে ঐ অনুষ্ঠানটির নাম রাখা হয় "উদ্যোগ শিবির"। অনাবাসী ভারতীয় ও স্থানীয় ব্যবসায়ী, বিনিয়োগকারী, শিল্পোদ্যোগী ও অনুরূপ সকলের মধ্যে পরস্পর-ক্রিয়াশীল কর্মশালা হিসেবে 'উদ্যোগ শিবির' গড়া হয়। বহু সফল ও সুপ্রতিষ্ঠিত অনাবাসী ভারতীয় ঐ কর্মশালায় অংশগ্রহণ করেন। ঐ কার্যক্রমে মতামত বিনিময়, বন্ধুত্ব স্থাপন, যৌথ উদ্যোগ, ব্যবসা সংক্রান্ত অন্যান্য বিষয় গুরুত্ব পায়।

১.২০ বৃহত্তর কলকাতার বাইরের অঞ্চলে শিল্পস্থাপনের বিষয়টিকে যথাযথ গুরুত্ব এবং জেলাগুলিতে শিল্পস্থাপনের ব্যাপারে জোর দেওয়ার জন্য সম্প্রতি দুর্গাপুরে ৪ঠা মার্চ ২০০০-এ হরাইজন—২০০০ অনুষ্ঠিত হয়। অনুষ্ঠানটি এই অঞ্চলে শিল্পবিকাশের উদ্দেশ্যে শিল্পোদ্যোগী, পেশাদার বিশেষজ্ঞ, শিল্পসংস্থার কর্ণধার, বণিক সভা এবং আর্থিক প্রতিষ্ঠানগুলিকে সরকারি কর্মকর্তাদের সঙ্গে একই প্ল্যাটফর্মের উপর নিয়ে আসতে সমর্থ হয়। ঐ অনুষ্ঠানে বিভিন্ন শিল্পোদ্যোগীরা প্রায় ৫২৫ কোটি টাকার বিনিয়োগমূল্য সম্বলিত অনেকগুলি প্রকল্প নির্মাণের কথা ঘোষণা করেন। ঐ প্রকল্পগুলির মধ্যে কয়েকটি সম্প্রতি শুরু হয়েছে এবং কয়েকটির বিষয় মনোযোগের সঙ্গে বিবেচনা করা হচ্ছে। এগুলির মধ্যে উল্লেখযোগ্য হল দুর্গাপুরের রপ্তানি বিকাশমুখী শিল্প পার্কের সুপ্রিম ইন্ড্রাস্ট্রিজ, নীলকমল প্লাস্টিক্‌স, বিনায়ক স্টিল, এল অ্যান্ড টি সিমেন্ট, শ্যামা কাস্ট, মানাক্ষ্যাগ্রুপ (বরজোরা), ভাস্কর শ্রাচী স্পঞ্জ আয়রণ অ্যান্ড স্টিল ইউনিট, স্টলবাগ এবং কর্পোরেট ইস্পাত।

১.২১ রাজ্যের অন্তর্নিহিত শক্তির উপর ভিত্তি করে আমাদের সরকার দ্রুততর উন্নতির জন্য কয়েকটি ক্ষেত্র চিহ্নিত করেছেন। এগুলি হল ঃ পেট্রোরসায়ন এবং তার অনুসারী (ডাউনস্ট্রিম) প্রকল্প, বৈদ্যুতিন এবং তথ্যপ্রযুক্তি, চর্ম এবং চর্মজাত দ্রব্যাদি, খাদ্য প্রক্রিয়াকরণ এবং কৃষি ভিত্তিক শিল্প, রত্ন এবং অলঙ্কার সামগ্রী এবং পর্যটন ও তৎসম্পর্কিত বিষয়গুলি।

১.২২ ১৯৯৯ সালের প্রথমদিকে রায়চকে অনুষ্ঠিত 'গন্তব্য পশ্চিমবঙ্গ' অনুষ্ঠানে

রাজ্য সরকারের উচ্চ পর্যায়ের পরিকল্পনা নির্মাতাদের সঙ্গে শিল্পসংস্থাগুলির কর্ণধারদের মধ্যে যে আলোচনা হয় তার পরবর্তী পদক্ষেপ হিসাবে সরকার ছয়টি 'টাস্ক ফোর্স' গঠন করেছেন। ঐ টাস্ক ফোর্সগুলি রাজ্যে শিল্প বিনিয়োগে বিকাশমুখী বাতাবরণ তৈরির কাজ করবে। এই টাস্ক ফোর্সগুলি বিচার বিবেচনা করে নির্দিষ্ট ক্ষেত্রগুলিতে তাদের সুপারিশ দাখিল করবে, যেমন ঃ

১) পরিকাঠামোগত উন্নয়ন (পথ নির্মাণ শাখায় বিশেষ জোর দেওয়া)।

২) শিল্পস্থাপনে ছাড়পত্র দেওয়ার পদ্ধতিগুলির সরলীকরণ।

৩) হলদিয়া পরিকাঠামো এবং হলদিয়া পেট্রোরসায়ন প্রকল্পে প্রস্তুত দব..দির উপর ভিত্তি করে অনুসারী শিল্প বিকাশের কার্যকর পরিকল্পনা তৈরি করা।

৪) বৃত্তিমূলক শাখায় উন্নয়ন।

৫) সফ্‌ট্‌ওয়্যার সমেত তথ্য প্রযুক্তি উন্নয়ন।

৬) কৃষিভিত্তিক শিল্পের উন্নয়ন।

টাস্ক ফোর্সগুলি বিভিন্ন বণিকসভার প্রতিনিধি, সি. আই. আই. এবং উচ্চপদস্থ সরকারি আধিকারিকদের নিয়ে গঠিত হয়েছে। তথ্যপ্রযুক্তির টাস্ক ফোর্স সম্প্রতি সরকারের কাছে তার সুপারিশ দাখিল করেছে। বাকি টাস্ক ফোর্সগুলি তাদের সুপারিশ তৈরির কাজ প্রায় শেষ করে ফেলেছে এবং আশা করা যায় খুব শীঘ্রই সেগুলি সরকারের কাছে জমা পড়বে। এখানে উল্লেখ করা যেতে পারে যে রাজ্য সরকার তথ্যপ্রযুক্তির টাস্ক ফোর্সের সুপারিশ ক্রমে একটি তথ্যপ্রযুক্তি নীতি ঘোষণা করেছেন। বেসরকারি শিল্প প্রতিষ্ঠানগুলির সনির্বন্ধ অনুরোধে একটি নতুন তথ্যপ্রযুক্তি দপ্তর খোলা হয়েছে।

১.২৩ অর্থনৈতিক এবং শিল্পের উন্নয়নের পথে তথ্যপ্রযুক্তি যে উল্লেখযোগ্য ভূমিকা পালন করবে সে কথা স্মরণে রেখে এবং বিশ্বব্যাপী বৈদ্যুতিন টেলিকম এবং তথ্যপ্রযুক্তির যন্ত্রপাতির ক্ষেত্রে যে ব্যাপক অগ্রগতি হয়েছে তার সঙ্গে তাল মেলাতে রাজ্য সরকার একটি তথ্যপ্রযুক্তি নীতি প্রণয়ন ও গ্রহণ করেছে। সম্প্রতি মুখ্যমন্ত্রী ঐ নীতিটি ঘোষণা করেছেন। রাজ্য সরকার শিল্প সংস্থা ও শিক্ষা প্রতিষ্ঠানগুলির যৌথ সহযোগিতায় রাজ্যে তথ্যপ্রযুক্তি সংক্রান্ত শিল্পের বিকাশে উদ্যোগী। এর ফলে সমস্ত ধরনের শিল্প প্রতিষ্ঠান, উদ্যোগ, সরকারি এবং বেসরকারি প্রতিষ্ঠান এবং শিক্ষা প্রতিষ্ঠানগুলি তথ্যপ্রযুক্তি ব্যবহারের ক্ষেত্রে সহায়তা পাবে। রাজ্য সরকার আগামী পাঁচ বছরে তথ্যপ্রযুক্তির ক্ষেত্রে বিশেষত

তথ্যপ্রযুক্তি পরিষেবা ব্যবহারকারী বিভিন্ন সংস্থার ক্ষেত্রে ব্যাপক কর্ম সংস্থানের সুযোগ আছে বলে মনে করেন। এ রাজ্যের মোট অভ্যন্তরীণ উৎপাদনের শতকরা ৪৪ ভাগ আসে পরিষেবা ক্ষেত্র থেকে। রাজ্য সরকার তথ্যপ্রযুক্তির ক্ষেত্রের বিকাশের বিষয়টি যথেষ্ট গুরুত্ব দিচ্ছেন কারণ অপেক্ষাকৃত কম সময়ের মধ্যে এবং স্বল্প বিনিয়োগের মাধ্যমে এই ক্ষেত্রে শিল্প গড়ে তোলা যায় এবং তাতে যথেষ্ট পরিমাণ উৎপাদন এবং কর্ম সংস্থানের সুযোগ থাকে। নগর, ভ্রমণ, স্বাস্থ্য, শিক্ষা এবং আর্থিক ক্ষেত্রগুলিতে সংগঠিত এবং অসংগঠিত উভয় ক্ষেত্রেই বিকাশের যথেষ্ট সম্ভাবনা রয়েছে। নতুন সহস্রাব্দে পরিষেবা ক্ষেত্রের বিকাশের উপরই অর্থনৈতিক বিকাশ বিশেষ করে নির্ভর করবে।

১.২৪ ওয়েবেল সল্টলেকে ১৩০ একরের উপর একটি ইলেকট্রনিক্স কমপ্লেক্স তৈরি করেছে। ১১,৫০০ জনকে তারা ইতিমধ্যে নিয়োগ করেছে। এই ক্ষেত্রে আরও যে সমস্ত নাম করা দেশি-বিদেশি সংস্থা আছে তাদের মধ্যে প্রাইস ওয়াটারহাউস, কুপারস, সীমেন্স, কম্পিউটার অ্যাসোসিয়েটশ, রিসার্চ ইঞ্জিনিয়ার্স, আর. এস. সফ্টওয়্যার, কগনিজন্ট টেকনোলজি, টিসিজি সফটওয়্যার, আই. বি. এম., গ্লোবসীন, অ্যাস্ট্রাল সিস্টেমস ও অন্যান্যরা আছে। যোগ্যতা সম্পন্ন মানব সম্পদ প্রাপ্তি এবং জমি-জায়গার দাম বেশি না হওয়ার দরুন তথ্যপ্রযুক্তি ক্ষেত্রে বিনিয়োগের পরিমাণ প্রভূত মাত্রায় বৃদ্ধি পাবে বলে আমরা মনে করছি। বিশ্বের তৃতীয় বৃহত্তম সফ্টওয়্যার ব্যবসায়ী প্রতিষ্ঠান কম্পিউটার অ্যাসোসিয়েটশ চ্যাটার্জি গ্রুপ (টি. সি. জি.)-এর সঙ্গে যৌথ মালিকানার ভিত্তিতে সি.এ.-টি.সি.জি. সফ্টওয়্যার প্রাইভেট লিমিটেড (ক্যাটস্) নামে একটি ব্যবসা গড়ে তোলার উদ্যোগ নিয়েছে। ১২০ জন কর্মচারীকে নিয়ে একটি নতুন ইউনিট গড়ে উঠেছে এবং টি.সি.জি. গ্রুপ এখানে ইতিমধ্যে ১৫ কোটি টাকা বিনিয়োগ করেছে। ক্যাটস্-এর ভবিষ্যৎ যোজনাগুলির মধ্যে সফ্টওয়্যার প্রযুক্তি বিকাশ-ব্যবস্থা ও সারা বিশ্বে পেশাগত সহায়তা দান অন্যতম দুটি কর্মসূচি। সল্টলেক কমপ্লেক্সে টি. সি. জি.-র সফ্টওয়্যারের সঙ্গে সম্পর্কযুক্ত তিনটি ব্যবসা গড়ে তোলার জন্য টাকা বিনিয়োগ করা হয়েছে। বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ব্যাঙ্ক লিমিটেড নামে নির্মিয়মান একটি বিশাল সফ্টওয়্যার পরিকাঠামো প্রকল্প এর অন্তর্ভূক্ত। এই প্রকল্পে ১,৩০,০০০ বর্গ ফুট স্থান সংকুলান হবে এবং ১,৫০০ জনের কর্ম সংস্থান হবে। বর্তমানে এস. ডি. এফ. ভবনে, ৯০০ জন কর্মচারী বিশিষ্ট গ্রুপটি চলছে। বিমান চলাচল সহজতর করতে সফ্টওয়্যার প্রযুক্তিকে আরও বেশি করে কাজে লাগাতে ও এই ধরনের ব্যবস্থাকে আরও উন্নত করার ব্যাপারে জোর দেওয়ার জন্য চ্যাটার্জি গ্রুপ ও ইউনাইটেড এয়ারলাইন্স সংস্থা ২০ কোটি টাকার যৌথ মালিকানায় স্কাই টেক সলিউশনস নামে একটি সফ্টওয়্যার বিকাশ কেন্দ্র কলকাতায় গড়ে তোলার পরিকল্পনা করেছে। গ্লোবসিন ওয়েবেল যে ইনফিনিটি কম্প্লেক্স গড়ে তোলার কথা বিবেচনা করছে, তা রূপায়িত করে কলকাতা এক বিরাট সম্ভাবনা নিয়ে নতুন সহস্রাব্দে পা রেখেছে। ইনফিনিটি প্রকৃতপক্ষে একটি ত্রিস্তর প্রকল্প।

প্রক্রিয়ায় ব্রতী হয়। সংবিধানের গন্ডির মধ্যে থেকে যে সমস্ত ক্ষেত্রে রাজ্যের কাজ করার ক্ষমতা রয়েছে, স্বাভাবিকভাবেই সেগুলি অগ্রাধিকার পায়। সচেতন নীতি হিসাবে রাজ্য সরকার গ্রামীণ উন্নয়ন, ভূমিসংস্কার, কৃষি, ক্ষুদ্রশিল্প, মৎস্যচাষ এবং সমস্ত উন্নয়নমূলক কাজে পঞ্চায়েতকে ক্ষমতা প্রদান ও তার অংশগ্রহণের মাধ্যমে প্রকৃত বিকেন্দ্রীকরণের উপর জোর দেয়। এই নীতির ফলে, কৃষি উৎপাদনে অভাবনীয় জোয়ার এসেছে, সৃষ্টি হয়েছে দ্রুত সম্প্রসারণশীল দেশিয় বাজার এবং একটি সুস্থির রাজনৈতিক পরিমন্ডল।

১.৭ কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতি, এই প্রথম, রাজ্য সরকারকে ক্ষয়িষ্ণু মাঝারি ও বৃহৎ শিল্পগুলিতে বিনিয়োগ বৃদ্ধির নীতি গ্রহণের সুযোগ দিল। এই পর্যায়ে ১৯৯৪ সালে মাননীয় মুখ্যমন্ত্রী ঘোষিত রাজ্য সরকারের শিল্প বিকাশ সম্পর্কিত নীতি প্রতিবেদনের কয়েকটি প্রধা বৈশিষ্টের উল্লেখ অপ্রাসঙ্গিক হবে না। নীতি বিবৃতিটি একদিকে মুখ্যমন্ত্রী ও রাজ্য সরকারের শিল্প বাণিজ্য দপ্তর এবং অন্যদিকে শীর্ষস্থানীয় শিল্পপতি ও বণিকসংঘের প্রতিনিধিদের মধ্যে বিস্তৃত আলাপ আলোচনার ফলশ্রুতি। ভারতের অভ্যন্তরের এবং বাইরের বিনিয়োগ-কারীরা—সকলেই একে স্বাগত জানিয়েছেন। এই নীতিতে স্পষ্ট করে বলা হয়েছে যে পারস্পরিক সুবিধাজনক শর্তে বিদেশি বিনিয়োগ এবং বিদেশি প্রযুক্তির জন্য এই রাজ্যের দ্বার সবসময় উন্মুক্ত। বিশেষ করে প্রযুক্তির ক্ষেত্রে রাজ্যের বর্তমান শিল্পগুলির মানোন্নয়নের জন্য প্রয়োজনীয় বিশ্বের সর্বাধুনিক প্রযুক্তিগত কৌশল আমদানিতে এই রাজ্য সর্বদাই উন্মুখ ছিল এবং এখনও আছে। বিদেশে বর্তমানে চালু প্রযুক্তির ক্ষেত্রে পরিবর্তন এবং উন্নয়নের সাথে সঙ্গতি রেখে দেশজ গবেষণা এবং উন্নয়নের ক্ষেত্রে উন্নততর এবং দ্রুততর ব্যবস্থা নেওয়ার প্রয়োজনীয়তার বিষয়টি সরকার অবহিত আছেন। স্বনির্ভরতার চরম লক্ষ্যে পৌঁছনোর জন্য এটি একটি হাতিয়ার যা সংশ্লিষ্ট সকলের অনুসরণ করা উচিত।

১.৮ সরকারিক্ষেত্রের বিশেষ ভূমিকা যথারীতি অব্যাহত থাকবে। দ্রুততর উন্নয়নের স্বার্থে বেসরকারি ক্ষেত্রের গুরুত্ব স্বীকার করে নেওয়ার প্রশ্নে পশ্চিমবঙ্গ অগ্রগণ্য, কিন্তু আমরা এ কথাও জোর দিয়ে বলতে চাই যে এমনকি পরিবর্তিত পরিস্থিতিতেও, উৎপাদন মূলক শিল্পে বেসরকারি বিনিয়োগকে উৎসাহিত করার পাশাপাশি শিল্পগত ও সামাজিক পরিকাঠামো গড়ে তোলার ক্ষেত্রে, যেমন আবাসন, শিক্ষা, স্বাস্থ্য পরিচর্যা এবং যোগাযোগের ক্ষেত্রেও বেসরকারি অংশগ্রহণ কাম্য। এক কথায় রাজ্যের তথা দেশের অর্থনীতির পরিবর্তনের প্রেক্ষিতে রাজ্য স্বীকার করে যে সরকারি ক্ষেত্র ও যৌথ ক্ষেত্র ছাড়াও বেসরকারি ক্ষেত্রেরও তাৎপর্যপূর্ণ ভূমিকা রয়েছে।

১.৯ ভারত সরকারের বিভিন্ন রাষ্ট্রীয় সংস্থাগুলি বন্ধ করে দেওয়ার সাম্প্রতিক সিদ্ধান্ত রাজ্য এবং ঐ সংস্থার কর্মিদের ক্ষেত্রে শুভ নয়। রাজ্য সরকার বিষয়টি আশঙ্কার

সঙ্গে লক্ষ করছেন। ঐতিহাসিক কারণে কেন্দ্রীয় রাষ্ট্রীয় সংস্থাগুলি বিপুল সংখ্যক কর্মীর ভারে বহ করে। এই সকল কর্মচারিদের পুর্নবাসনের ব্যবস্থা ছাড়াই সংস্থাগুলি বন্ধ করে দিলে তা রাজ্যের অর্থনীতির উপর প্রচন্ড নেতিবাচক প্রভাব ফেলবে।

১.১০ বিদেশি বিনিয়োগ বিকাশ বোর্ড বর্তমানে কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীন। যাতে আগ্রহী বিদেশি বিনিয়োগকারিগণ বিনিয়োগের প্রস্তাবগুলি নিয়ে রাজ্য সরকারগুলির সাথে সরাসরি আলোচনা করতে পারে তার জন্য ঐ বোর্ডের বিকেন্দ্রীকরণ প্রয়োজন। রাজ্যগুলিতে বিদেশি বিনিয়োগের দ্রুত সিদ্ধান্ত নেওয়ার জন্য বর্তমান পদ্ধতির উদারীকরণ দরকার। বিদেশি বিনিয়োগের প্রত্যক্ষ প্রস্তাবগুলির অনুমতি প্রদান এবং প্রধান খনিজ দ্রব্যের খনিগুলির ইজারা সংক্রান্ত ও অন্যান্য লাসিেন্স প্রদানের ক্ষমতা সরাসরি রাজ্যগুলির হাতে অর্পণ করা উচিত। শিল্পগুলির জন্য প্রয়োজনীয় পরিবেশগত ছাড়পত্র প্রদানের সিদ্ধান্ত নেওয়ার বিষয়েও রাজ্যগুলির হাতে চূড়ান্ত ক্ষমতা থাকা উচিত।

১.১১ যোজনা ব্যয়, বিকেন্দ্রীকরণ এবং গোটা প্রক্রিয়ায় মেহনতি জনসাধারণের অংশগ্রহণের মতো পরিকল্পনাগুলির ক্ষেত্রে আমাদের নিরন্তর প্রচেষ্টার সম্মিলিত ফলশ্রুতিতে কৃষি, শিল্প এবং অন্যান্য ক্ষেত্রে উৎপাদন বেড়েছে, যার দরুণ বর্তমান বছরে রাজ্যের অভ্যন্তরীণ উপাদন বৃদ্ধির অনুমিত হার ৭.০২%-য়ে পৌঁছেছে। গোটা দেশের মোট দেশিয় উৎপাদনের জাতীয় গড় ৫.৮৮% থেকে এই হার অনেকটা বেশি। উদারনীতি চালু হওয়ার সময় থেকে ৯ বছরের গোটা পর্যায়ে পশ্চিমবঙ্গের অভ্যন্তরীণ উৎপাদনে ৬.৬% হারে বৃদ্ধি ঘটেছে যা এই পর্যায়ে গোটা দেশের গড় বার্ষিক বৃদ্ধির হার ৫.৭% থেকে অনেকটাই বেশি। শুধুমাত্র প্রকল্পগুলির প্রকৃত রূপায়ণের ভিত্তিতে প্রাপ্ত শিল্প উৎপাদনের হার ক্রমাগত বেড়ে ১৯৯৩-৯৪-তে ৪.৩% থেকে ১৯৯৬-৯৭-তে প্রায় ৯.২%-এ পৌঁছেছিল। যা ঐ বছর শিল্প উৎপাদনের সর্বভারতীয় বৃদ্ধির হার থেকে যথার্থই বেশি।

১.১২ পটভূমিকা ও গুরুত্বপূর্ণ অবস্থান কেন পশ্চিমবঙ্গকে বিশ্বশিল্পবিকাশের পথের প্রবেশদ্বার হিসাবে চিহ্নিত করেছে তার যে সব কারণগুলি পূর্বে উল্লিখিত হয়েছে তা ছাড়াও আরও কয়েকটি জোরালো যুক্তি আছে যা কিনা শিল্প বাণিজ্যের ক্ষেত্রে এই রাজ্যের বিশেষ সুবিধাগুলি ভালভাবে নির্দিষ্ট করে। নীচে ঐ কারণগুলির কয়েকটি উল্লেখ করা হল ঃ

১) হলদিয়া নিয়ে যে স্বপ্ন তার বাস্তবায়ন এবং তথ্যপ্রযুক্তির বিস্ফোরণ এ রাজ্যের অন্তর্নিহিত মেধাবৃত্তির ক্ষমতার পূর্ণ এবং সঠিক সদ্ব্যবহারের সম্পূর্ণরূপে সহায়ক। শিল্পক্ষেত্রে এক নতুন জোয়ার রাজ্যকে আধুনিক উচ্চ প্রযুক্তিসম্পন্ন শিল্প যেমন পেট্রো রসায়ন, পিটিএ, বৈদ্যুতিন এবং

তথ্যপ্রযুক্তির ক্ষেত্রে দ্রুত এগিয়ে নিয়ে গেছে।

২) শহরাঞ্চল প্রসারের ক্ষেত্রে উন্নয়নের জন্য এই রাজ্যের সংকট আন্তরিক। উপগ্রহনগরী, রাজপথ ও সড়ক, পরিকাঠামোগত উন্নয়ন, ভূগর্ভ রেল, নাগরিক স্বাচ্ছন্দ্য, আবাসন প্রকল্প, বন্দর, বিনোদন ও অবকাশ যাপন, শিক্ষা ও পর্যটন—এই সব ক্ষেত্রে পরিবর্ধন ও উন্নয়নের মাধ্যমে তা প্রতীয়মান। এ সমস্ত কিছু কলকাতা তথা পশ্চিমবঙ্গকে জীবনযাপন, কর্মনির্বাহ ও বিনিয়োগ ক্ষেত্রে অধিকতর উপযোগী স্থান করে তুলবে।

৩) পশ্চিমবঙ্গে বৈদ্যুতিক শক্তির ব্যবহার দেশের শীর্ষস্থানীয়দের মধ্যে অন্যতম। এই রাজ্য নতুন শিল্পসংস্থাগুলিকে আকর্ষণীয় শর্তে যথেষ্ট বিদ্যুৎ সরবরাহ করে থাকে।

৪) ভারতের প্রধান আন্তর্জাতিক টেলিযোগাযোগ এবং টেলিকম সংক্রান্ত বিভিন্ন পরিষেবার ব্যবস্থাপক, বিদেশ সঞ্চার নিগম লিমিটেড ১৯৯৫ সালের আগস্ট মাস থেকে বাণিজ্যিক ভিত্তিতে ইন্টারনেট পরিষেবা চালু করেছে। সম্প্রতি দুর্গাপুর, শিলিগুড়ি, খড়গপুর ও হলদিয়াতেও ইন্টারনেট পরিষেবা গ্রহণের সুযোগ পাওয়া যাচ্ছে। আশা করা যায় যে বিভিন্ন জেলা সদরগুলিও এই পরিষেবার আয়ত্তের মধ্যে শীঘ্রই চলে আসবে। রাজ্যের সতেরোটি জেলা সদরকে যুক্ত করে রাজ্যব্যাপী একটি ফাইবার অপটিক কেবল্ নির্ভর প্রকল্প গড়ে তোলার পরিকল্পনা নেওয়া হয়েছে।

১.১৩ আমাদের রাজ্যে শিল্প স্থাপনের যে সব প্রধান সুবিধা রয়েছে তার মধ্যে অন্যতম হল শিল্পের জন্য পর্যাপ্ত বিদ্যুতের সংস্থান, বিশেষ করে যেখানে দেশের বাকি অংশ এই ক্ষেত্রে কম বেশি অপ্রতুলতায় ভুগছে। বিদ্যুতের সুবিধার দরুন বিগত ৪ বছরে হাওড়া, হুগলি ও বর্ধমান জেলার বিভিন্ন এলাকায় অনেকগুলি ইন্ডাকশন ফার্নেস-নির্ভর ক্ষুদ্র ইস্পাত কারখানা ও লৌহমিশ্রিত সঙ্কর ধাতু কারখানা স্থাপন করা হয়েছে। ডি.ভি.সি. থেকে প্রতিযোগিতামূলক হারে বিদ্যুৎ সরবরাহের ফলে দুর্গাপুরে বিদ্যুৎ নির্ভর শিল্পের সমাবেশ ঘটেছে। ভাস্কর প্রাচী কর্পোরেশন, কার্তিক অ্যালয়জ, মনেট অ্যালয়জ প্রভৃতি লৌহমিশ্রিত সঙ্কর ধাতু ইউনিটগুলি বাণিজ্যিকভাবে উৎপাদন ইতিমধ্যেই শুরু করেছে। ভূষন ইন্ড্রাস্টিজ লিমিটেড রিষড়ার কাছে ৩০ কোটি টাকা বিনিয়োগ সমন্বিত একটি আধুনিক কোল্ড রোলিং মিল কমপ্লেক্স গড়ে তুলেছেন। রাজ্যে এটি একটি অগ্রগণ্য প্রকল্প। গুজরাট অম্বুজা সিমেন্ট লিমিটেড এর অধীনস্থ সংস্থা অম্বুজা সিমেন্ট ইস্টার্ন

লিমিটেড হাওড়ায় ১২০ কোটি টাকা বিনিয়োগ সমন্বিত একটি সিমেন্ট গ্রাইন্ডিং প্রকল্প স্থাপন করছে। আরও অনেক এই ধরনের ইউনিট প্রস্তুতির পথে রয়েছে। এর থেকেই স্পষ্ট যে পশ্চিমবঙ্গ ক্রমে ক্রমে বিদ্যুৎ নির্ভর শিল্পে বিনিয়োগের কেন্দ্রবিন্দু হয়ে উঠেছে।

১.১৪ সন ১৯৯১ থেকে এই বছরের প্রথম ভাগ পর্যন্ত মোট ২,০৩১টি প্রকল্পের জন্য ৪৭,৩৯৩.৯৩ কোটি টাকার প্রস্তাবিত বিনিয়োগ প্রস্তাব অনুমোদন পেয়েছে। এর মধ্যে মোট ৮,৬৬৮.২১ কোটি টাকার ৩৩৮টি প্রকল্প ইতিমধ্যে রূপায়িত হয়েছে। মাননীয় সদস্যগণ এ বিষয়ে অবগত আছেন যে যদিও হলদিয়া পেট্রোরসায়ণ প্রকল্প ও মিৎসুবিশির এম. সি. সি.-পি. টি. এ. প্রকল্প দুটির নির্মাণ কাজ প্রায় সম্পূর্ণ হয়ে গেছে এবং তাদের আনুষ্ঠানিক উদ্বোধন হতে চলেছে, তবুও আক্ষরিক ভাবে এই ধরনের প্রকল্পগুলিকে নির্মীয়মান প্রকল্প হিসেবে চিহ্নিত করা হয়। ৭,৮৮৩.১৫ কোটি টাকা বিনিয়োগে রূপায়িত হওয়া এই ধরনের বাস্তবভাবে সম্পূর্ণ ৩১টি প্রকল্পগুলি বিবেচনা করলে দেখা যাবে যে গত এক বছরে মোট ৮,৭৫২ কোটি টাকার রেকর্ড পরিমাণ বিনিয়োগে সর্বমোট ৬৭টি প্রকল্প হয় উৎপাদন শুরু করেছে অথবা সমাপ্তির মুখে। এই কথা আমরা বারে বারে বলে এসেছি যে কেন্দ্রীয় সরকারের "লাইসেন্সিং রাজ" এ যাবৎকাল পর্যন্ত আমাদের যথেষ্ট ক্ষতি সাধন করেছে উপরের তথ্য সেই সত্যই প্রমাণ করে। কারণ যৎক্ষণাৎ এই পদ্ধতি তুলে দেওয়া হয়েছে তখন থেকেই পশ্চিমবঙ্গে বিনিয়োগ আবার ফিরে আসতে শুরু করেছে। ১৯৯৪ সালে ঘোষিত আমাদের শিল্পনীতি এবং তারপর থেকে আমাদের বিরামহীন প্রচেষ্টার কাঙ্খিত ফল আমরা পেতে শুরু করেছি।

১.১৫ এর সঙ্গে আনুমানিক ২৫৬০.১৭ কোটি টাকার বিনিয়োগে বর্তমানে আরও ৭৫টি প্রকল্প রাজ্যের বিভিন্ন প্রান্তে নির্মিয়মান। এর থেকে বোঝা যায় যে ১৯,১১১.৫৩ কোটি টাকার বিনিয়োগ মূল্যের ৪৪৪টি প্রকল্পের মধ্যে অনেকগুলি সম্পূর্ণ হয়ে গেছে। কতকগুলি প্রায় শেষ হওয়ার মুখে আর বাকিগুলির নির্মাণ কার্য চলছে। আর্থিক হিসাব অনুযায়ী সমাপ্ত হওয়া প্রকল্প এবং যেগুলির নির্মাণকার্য চলছে সেগুলির মোট বিনিয়োগ পরিমাণ অনুমোদিত প্রকল্পগুলির ৪৭,৩৯৩.৯৩ কোটি টাকার বিনিয়োগের ৪০ শতাংশেরও বেশি। এই সংখ্যা ভারতের নেতৃস্থানীয় রাজ্যগুলির সঙ্গে ভালভাবেই তুলনীয় এবং পূর্বাঞ্চলের মধ্যে সর্বোত্তম।

১.১৬ এটা কম আশ্চর্যের নয় যে রাজ্যে নতুন নতুন শিল্প স্থাপনের জন্য বিনিয়োগের অনুকূল পরিবেশ ক্রমাগত গড়ে ওঠায় আন্তর্জাতিক ও দেশিয় অনেক বাণিজ্য সংস্থা পশ্চিমবঙ্গকে তাদের কাজকর্মের উপযুক্ত হিসেবে গ্রহণ করছে। এই নামের তালিকার মধ্যে আছে মাৎসুশিতা, মিৎসুবিশি কেমিক্যাল কর্পোরেশন, নিকিমেন কর্পোরেশন, মিৎসুবিশি কর্পোরেশন, ইতোচু, মারুবেনি, সুমিতোমো, সুমিকিন বুসান, নিশি আইওয়াই, টয়ো, সিমেন্স,

এর প্রথম পর্যায়ে আছে, মূল কাঠামো ভিত্তিক সফট্ওয়্যার ফিনিশিং স্কুল, যার নাম টেকনো ক্যাম্পাস। ইতিমধ্যে এই প্রতিষ্ঠান থেকে প্রতি বছর ৬০০ জন তথ্যপ্রযুক্তি ব্যবস্থাপক ও প্রস্তুতকর্তা (ডেভেলপার) শিক্ষালাভ করছেন। টেকনো ক্যাম্পাসের নিশ্চিত সাফল্যের পেছনে প্রথম কারণ এই প্রতিষ্ঠানটিই সমগ্র দক্ষিণ এশিয়ার মধ্যে সর্বোৎকৃষ্ট আই. বি. এম. সফট্ওয়্যার কেন্দ্র। দ্বিতীয়ত, এই প্রতিষ্ঠানটির একটি বিশেষজ্ঞ ও তথ্যাভিজ্ঞ উপদেষ্টা-মণ্ডলী, প্রধান প্রধান তথ্যপ্রযুক্তি তথ্য টেলিকম সংস্থাগুলির জন্য ২৯০০০ বর্গ মিটার কম্পিউটার পরিবেষিত বিস্তীর্ণ জায়গা আর আছে সর্বাধুনিক প্রযুক্তি সম্বলিত দুই-মিনার বিশিষ্ট একটি মনোরম ভবন। ইনফিনিটি-র প্রথম পর্যায়টি সমাপ্ত। এবার স্মার্ট আইল্যান্ড সহ তথ্যপ্রযুক্তি শিল্পের জন্য দ্বিতীয় পর্যায়ের প্রস্তুতি চলছে। এই পর্যায়ে আছে ৮৫৯ একর এনক্লেভ-এ ৮টি স্মার্ট টাওয়ার নির্মাণ, দেশি-বিদেশী তথ্যপ্রযুক্তি সংস্থাগুলির জন্য চাহিদামতো উচ্চ মানের জমি প্রস্তুত, ৬টি স্মার্ট কেন্দ্র তৈরী, মাঝারি বা ছোট তথ্যপ্রযুক্তি শিল্পগুলির জন্য একক মালিকানাধীনে উপযুক্ত মডিউল তৈরি।

১.২৫ রাজ্যের ঘোষিত তথ্যপ্রযুক্তি নীতির একটি গুরুত্বপূর্ণ অঙ্গ হিসাবে যথাযথ পরিকাঠামো তৈরি করে সরকারের অভ্যন্তরীণ কাজকর্মে তথ্যপ্রযুক্তি সংক্রান্ত শিক্ষার বিকাশ ঘটাতে হবে। ইতিমধ্যেই একটি কম্পিউটার প্রশিক্ষণ কর্মসূচিতে বিভিন্ন সরকারি দপ্তরের আধিকারিকরা যোগদান শুরু করেছেন।

১.২৬ মাননীয় সদস্যগণ এ কথা জেনে আনন্দিত হবেন যে হলদিয়া পেট্রোরসায়ন প্রকল্প যা কিনা পশ্চিমবঙ্গের শিল্পে পুনরুত্থানের প্রতীক—তা ইতিমধ্যেই উৎপাদনের প্রাথমিক কাজকর্ম শুরু করেছে। জাপানী ঠিকাদার সংস্থা টয়ো ইঞ্জিনিয়ারিং কর্পোরেশন সুস্পষ্টভাবে বলেছে যে তারা গর্বিত কেননা এই কারখানা নির্মাণকার্য পরিকল্পনা অনুযায়ীই সম্পূর্ণ হয়েছে। শুধু তাই নয়, তারা এই কাজ নির্ধারিত সময়ের দু'মাস আগেই শেষ করতে পেরেছে—এটা একটি বিশ্বরেকর্ডও বটে। এইরকম সীমিত সময়সীমার মধ্যে প্রকল্পটি সম্পূর্ণ হয়েছে—শুধ এটাই একটা রেকর্ড নয়, পাশাপাশি বিভিন্ন প্রয়োজনীয় অনুমতি এবং অনুমোদনের জন্য কেন্দ্রীয় সরকারের ১৭ বছরের দীর্ঘসুত্রতাও একটি রেকর্ড। কিন্তু এখন ২রা এপ্রিল ২০০০ তারিখে হলদিয়া পেট্রোরসায়ন প্রকল্প কেন্দ্রটি উৎসর্গীকৃত হতে চলেছে, এ সমস্ত ব্যাপার এখন পুরানো ইতিহাস এবং রাজ্যের প্রতিটি নাগরিকই প্রকল্পটির সাফল্যে যুক্তিযুক্তভাবেই গর্ববোধ করতে পারেন। রাজ্য সরকার চ্যাটার্জী গ্রুপ এবং টাটা গ্রুপের সাথে যৌথ সহযোগিতায় প্রায় ৫,২০০ কোটি টাকা বিনিয়োগের মাধ্যমে এই প্রকল্পটি গড়ে তুলেছেন। হলদিয়া পেট্রো রসায়ন প্রকল্পের জন্য নাইট্রোজেন, শক্তি এবং বাষ্পের চাহিদা মেটাতে হলদিয়াতে 'ফরচুন ৫০০'র বিখ্যাত আন্তর্জাতিক সংস্থাগুলির অন্তর্গত প্র্যাক্সেয়ার নামক সংস্থাটি একটি নাইট্রোজেন প্ল্যান্ট

গড়ে তুলেছেন এবং এইচ. পি. এলের সহযোগিতায় এল এন্ড টি নামক সংস্থা ৬০০ কোটি টাকা বিনিয়োগে একটি বি. ও. ও. পদ্ধতিতে বিদ্যুৎ উৎপাদন প্রকল্প তৈরি করেছেন।

১.২৭ মিৎসুবিশি কেমিক্যাল কর্পোরেশনের পি. টি. এ. প্ল্যান্টটি হলদিয়ায় নির্মীয়মান একটি বিরাট প্রকল্প। কারখানাটি নির্মাণের কাজ সম্পূর্ণ হয়েছে এবং উৎপাদনের মহড়ার কাজ নির্দিষ্ট সময়সূচী অনুযায়ী এগিয়ে চলেছে। এটির প্রকল্প ব্যয় প্রায় ১,৬০০ কোটি টাকা এবং আশা করা যায় যে পুরোপুরি বাণিজ্যিক উৎপাদন এপ্রিল ২০০০ সালে শুরু হবে। কলকাতার ধানসেরি গোষ্ঠীর দ্য সাউথ এশিয়ান পেট্রোকেম লিমিটেড হলদিয়ায় ১০০ শতাংশ রপ্তানিযোগ্য বট্‌ল গ্রেড পেট বেসিন প্রকল্প স্থাপন করতে চলেছে। ২০০১ সালের মধ্যে প্রকল্পটির বাণিজ্যিক উৎপাদন শুরু হবে বলে আশা করা যায়। এই প্রকল্পটির অনুমিত ব্যয় ৪৫০ কোটি টাকা। গোষ্ঠীর হিন্দুস্থান লিভার লিমিটেডের একটি সহায়ক কোম্পানি, হিন্দ লিভার কেমিক্যালস লিমিটেড, তিনটি নতুন প্ল্যান্ট স্থাপনের মাধ্যমে হলদিয়ায় তাদের কাজ কর্মের পরিধি বৃদ্ধি করছে। এই ইউনিটগুলি এ বছরের শেষাশেষি কাজ শুরু করবে বলে আশা করা যায়। আরও অন্যান্য কতকগুলি গুরুত্বপূর্ণ প্রকল্পের কাজ প্রস্তুতির পথে। হলদিয়ায় এই ধরনের একটি বৃহৎ প্রকল্প হল ইণ্ডিয়ান অয়েল কর্পোরেশন কর্তৃক ৬০ লক্ষ টন ক্ষমতাসম্পন্ন শোধনাগারের সম্প্রসারণ। বাস্তবিক পক্ষে হলদিয়া পশ্চিমবঙ্গে বাণিজ্যিক স্নায়ুকেন্দ্র হিসাবে আত্মপ্রকাশ করছে। পেট্রো রসায়ন ছাড়াও, অনুসারী শিল্প এবং অন্যান্য পরিষেবা গড়ে তোলার দিকেও আমরা বিশেষ গুরুত্ব দিচ্ছি। কারণ রাজ্যে শুধু শিল্প পুনরুজ্জীবনই নয় এর ফলে স্বনিযুক্তি এবং ব্যাপক কর্মসংস্থানও ঘটবে। এই লক্ষ্য অর্জনের উদ্দেশ্যে রাজ্য সরকার যথেষ্ট আন্তরিকতার সঙ্গে হলদিয়া প্রকল্পের অনুসারী শিল্পের প্রসারের জন্য "বিশেষ ওয়ার্কিং গ্রুপ" নামে সচিব পর্যায়ে একটি উচ্চ শক্তি সম্পন্ন কমিটি গঠন করেছে।

১.২৮ আমরা চর্ম শিল্পে অচলাবস্থা এবং ঐ শিল্পে রপ্তানি বাজারে অধোগতির সমস্যার সম্মুখীন। এর সঙ্গে আছে পূর্ব কলকাতার ৬০০টির মতো ট্যানারির ক্ষতিকারক বর্জ্য পদার্থের সমস্যা। এই সমস্যার মোকাবিলার জন্য চর্ম শিল্পে আধুনিক প্রযুক্তির সাহায্যে এবং উৎপাদন ক্ষমতার যথেষ্ট সম্প্রসারণ ঘটিয়ে এই শিল্পকে পুনরুজ্জীবিত করতে রাজ্য সরকার সর্বাধুনিক প্রযুক্তিতে তৈরি একটি সুসংবদ্ধ লেদার কমপ্লেক্স গড়ে তোলার বিষয়ে চিন্তা ও পরিকল্পনা করেছেন। কমপ্লেক্সটিকে এমনভাবে গড়ে তোলার কথা ভাবা হয়েছে যেন এটিতে চর্ম শিল্পের সঙ্গে সম্পর্কযুক্ত সব কিছু, যেমন কাঁচা চামড়ার বাজার, ট্যানারি, সাধারণ বর্জ্য পরিশোধনাগার, ক্রোম-পুনরুদ্ধার প্ল্যান্ট, চর্ম-সংক্রান্ত রসায়নাগার, চর্ম-উৎপাদন ইউনিট, রপ্তানি-প্রক্রিয়ণ এলাকা, গবেষণা ও বিকাশ কেন্দ্র, বিপণনের সুযোগ-সুবিধা ইত্যাদি তো আছেই, তার সঙ্গে আছে প্রদর্শনী প্রাঙ্গন,

চর্ম-বিষয়ক বিশেষ সংগ্রহশালা, টেলিযোগাযোগ ব্যবস্থা, নিরাপত্তা ব্যবস্থা, হাসপাতাল, চিকিৎসাকেন্দ্র, মেরামতি কারখানা, হোটেল, থানা, অগ্নি নির্বাপন ব্যবস্থা, ডাকঘর প্রভৃতি বিভিন্ন সহায়ক পরিষেবাও। জমি অধিগ্রহণ এবং উন্নয়ন, পরিকাঠামো তৈরি এবং পরিবেশ রক্ষার কঠিন শর্তাবলী অনুসারে প্রয়োজনীয় অনুমোদন চূড়ান্ত করার ব্যাপারে যথেষ্ট অগ্রগতি হয়েছে। পুরোপুরি তৈরি হয়ে যাওয়ার পর দিনপ্রতি ১,০০০ মেট্রিক টন কাঁচা চামড়া প্রক্রিয়ণের ক্ষমতা সম্পন্ন এই কমপ্লেক্সটি পৃথিবীর মধ্যে এই ধরনের সর্ববৃহৎ কমপ্লেক্স রূপে আত্মপ্রকাশ করবে। ১,১০০ একর জমির উপর গড়ে ওঠা কলকাতা চর্মশিল্প কমপ্লেক্সে সামগ্রিকভাবে চর্মশিল্প সংক্রান্ত বিভিন্ন কাজই হবে বিশ্বমানের।

১.২৯ নতুন করে অর্থবিনিয়োগ সম্ভব করে তুলতে পরিকাঠামোর যে বিশেষ একটি ভূমিকা আছে, সে সম্বন্ধে রাজ্য সরকার সম্পূর্ণ অবহিত। সেইজন্য যে সমস্ত পরিকাঠামো প্রকল্প হাতে নেওয়া হয়েছে বা চিহ্নিত করা হয়েছে, তার মধ্যে আছে কলকাতার কাছে বাজার হাটে নতুন উপনগরী গড়ে তোলা, যৌথ উদ্যোগে এবং বেসরকারি উদ্যোগে বড় বড় আবাসন প্রকল্প গড়ে তোলা ইত্যাদি। এছাড়া অন্যান্য কর্মসূচিও আছে—যেমন, জাতীয় ও রাজ্য সড়কের উন্নয়ন সাধন, নতুন এক্সপ্রেসওয়ে তৈরি, নতুন বন্দর গড়ে তোলা, বেশ কয়েকটি নতুন বিকাশ কেন্দ্র তৈরি করা, পানাগড়ে একটি বিমান চালনা প্রশিক্ষণ প্রতিষ্ঠান খোলা ও সেইসঙ্গে পূর্ব ও উত্তর-পূর্ব ভারতে চলাচল করার জন্য একটি কলকাতা-ভিত্তিক বিমান পরিবহন ব্যবস্থা ইত্যাদি। এই প্রসঙ্গে রাজ্যের উত্তর ও দক্ষিণ প্রান্তের মধ্যে সংযোগ স্থাপনকারী সড়ক-ব্যবস্থার কথা উল্লেখ করতে হয়। এই সড়কে দক্ষিণে কলকাতা ও হলদিয়ার সঙ্গে উত্তরে শিলিগুড়ির মধ্যে সংযোগ স্থাপন করবে। প্রকল্প-প্রস্তুতিতে প্রকৌশলী সহায়তা বাবদ ১০ লক্ষ মার্কিন ডলার অনুদান মঞ্জুর করে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক এই কর্মসূচিটির সঙ্গে যুক্ত রয়েছে। রাজ্য সরকারের দ্বারা গৃহীত অন্যান্য বৃহৎ প্রকল্পগুলির মধ্যে আছে, বয়ন শিল্পের ক্ষেত্রে বিসেষ গুরুত্ব দিয়ে তৈরি করা খড়্গাপুরের কাছে শিল্প কমপ্লেক্স, ই এম বাইপাসের উপর আর্থিক পরিযেবা কেন্দ্র, কলকাতার উত্তরাঞ্চলের খাল সংস্কার ইত্যাদি।

১.৩০ নগর পুনর্নির্মাণ ও উন্নয়ন কর্মসূচির সঙ্গে সঙ্গতি রেখে রাজ্য সরকার নদীর পাড় উন্নয়ন, স্থায়ী প্রদর্শনী প্রাঙ্গণ, বিশ্ব বাণিজ্য কেন্দ্র, নতুন স্টক এক্সচেঞ্জ ও ই. সি. এফ-এর সহায়তায় ৬টি ফ্লাইওভার নির্মাণ, ঐতিহ্যবাহী ভবন সংরক্ষণ ইত্যাদি নতুন প্রকল্পের ব্যাপারে বেসরকারি উদ্যোগকে আমন্ত্রণ জানিয়েছে। রাজ্যের বিনোদন শিল্পে বিনিয়োগ উৎসাহিত করতে রাজ্য সরকার বড় আকারে পরিকল্পনা নিয়েছে।

১.৩১ রপ্তানি বিষয়ে বলতে গেলে ফলতা রপ্তানি প্রক্রিয়ণ অঞ্চলের কাজ এগোচ্ছে। চালু ইউনিট এবং নির্মীয়মান ইউনিটের মোট সংখ্যা বর্তমানে ১০৮। ১৯৯৯-২০০০ বর্ষে

ডিসেম্বর ১৯৯৯ পর্যন্ত ঐ অঞ্চল থেকে মোট রপ্তানির পরিমাণ প্রায় ১৬৫ কোটি টাকা।

১.৩২ কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রকের অধীন আশু প্রয়োজনীয় গুরুত্বপূর্ণ পরিকাঠামো প্রকল্প, "ক্রিটিক্যালি ইনফ্রাস্ট্রাকচার ব্যালান্স স্কিম", অনুযায়ি বর্তমান পরিকাঠামোগত বাধা দূরীকরণের এবং রপ্তানি বাণিজ্যের সহায়তার উদ্দেশ্যে অনেকগুলি কর্ম প্রকল্প গৃহীত হয়েছে। ৩ কোটি ৫৭ লক্ষ টাকা ব্যয়ে বনগাঁতে প্রবেশ রাস্তা সমেত একটি বহুমুখী ট্রাক টার্মিনাল কমপ্লেক্স নির্মিত হয়েছে। ৪ কোটি ৮২ লক্ষ টাকা ব্যায়ে পেট্রোপোল সীমান্তের নিকটে নৌভাসা নদীর উপর একটি সেতু নির্মিত হচ্ছে যা ২০০১ সালের মাঝামাঝি নাগাদ শেষ হয়ে যাবে। ১ কোটি ৬৪ লক্ষ টাকা ফলতায় একটি অগ্নিনির্বাপণ কেন্দ্র নির্মাণের জন্য পশ্চিমবঙ্গ শিল্প পরিকাঠামো উন্নয়ন নিগম বিনামূল্যে জমি দিয়েছে। বিশেষ করে ফলতা রপ্তানি বাণিজ্য প্রক্রিয়াকরণ কেন্দ্র ও ফলতা শিল্প বিকাশ কেন্দ্রে অবস্থিত শিল্পসংস্থাগুলি এই অগ্নিনির্বাপণ কেন্দ্রটির সুবিধা পাবে। কারণ বড় মাপের অগ্নিনির্বাপন কেন্দ্রটি অনেক দূরের জোকায় অবস্থিত। দক্ষিণ ২৪-পরগনার ডায়মন্ডহারবার রোডের দুধারে অবস্থিত শিল্পগুলিকে নিশ্চিত বিদ্যুৎ সরবরাহ করার জন্য ফলতা ও জোকার মধ্যে বিদ্যুৎ সরবরাহ লাইন অধিক ক্ষমতা সম্পন্ন করার জন্য ২ কোটি ৫৪ লক্ষ টাকা ব্যায়ে একটি প্রকল্প হাতে নেওয়া হয়েছে। অতি সম্প্রতি ডায়মন্ড হারবার রোডের আমতলা সংযোগস্থল এবং আমতলা সেরাকোল অঞ্চলে যানজট মুক্ত করার জন্য কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রকের কাছ থেকে প্রয়োজনীয় অর্থ পাওয়া গেছে। এই প্রকল্পে যে ৪ কোটি টাকা খরচ হবে তা রাজ্য সরকার এবং ভারত সরকারের বাণিজ্য মন্ত্রক সমানভাবে বহন করবে। সীমান্ত বাণিজ্যের সুবিধার্থে পেট্রাপোল অঞ্চলে পরিকাঠামোগত বিকাশের কার্যাদি নজরদারি করার জন্য কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রকের অতিরিক্ত সচিবের নেতৃত্বে প্রয়োজনীয় ক্ষমতাসম্পন্ন একটি কমিটি এবং রাজ্যের মুখ্যসচিবের নেতৃত্বে রাজ্য পর্যায়ে অপর একটি সমন্বয় কমিটি গঠিত হয়েছে। দুটি কমিটিই নিয়মিত মিলিত হয়ে কাজ করছেন।

১.৩৩ আন্তর্জাতিক বাণিজ্য বিষয়ে শিল্প ও বাণিজ্যের প্রতিনিধিদের সঙ্গে নিয়মিত আলাপ-আলোচনার উদ্দেশ্যে ১৯৯৬ সালে শিল্প ও বাণিজ্য বিভাগের মাননীয় মন্ত্রী মহোদয়ের সভাপতিত্বে একটি বোর্ড অব ট্রেড গঠিত হয়। রপ্তানি বাণিজ্যের সঙ্গে সরাসরি যুক্ত বিভিন্ন প্রতিষ্ঠান, সি আই আই এবং মুখ্য বণিকসভাগুলি এই কমিটিতে প্রতিনিধিত্ব করেন। শিল্প ও বাণিজ্য বিভাগ এই রাজ্যের রপ্তানী বাণিজ্যের জন্য একটি রূপরেখা তৈরি করেছে যা শীঘ্রই চূড়ান্ত রূপ দেওয়া হবে। সম্প্রতি রাজ্যের রপ্তানী বাণিজ্য বিকাশের লক্ষ্যে মুখ্যসচিবের সভাপতিত্বে একটি রাজ্য পর্যায়ের রপ্তানি বাণিজ্য বিকাশ কমিটি গঠিত হয়েছে। নিয়ন্ত্রণমূলক বিষয়গুলির সরলীকরণ, রাজ্যের বহির্বাণিজ্যের

কাজকর্মের নজরদারি করা এবং সরকারের সঙ্গে যে সব বিষয়গুলি নিষ্পত্তির জন্য আলোচনা প্রয়োজন তা চিহ্নিত করা এই কমিটির উদ্দেশ্য।

১.৩৪ ভারত সরকারের বাণিজ্য মন্ত্রক এবং পশ্চিমবঙ্গ সরকারের উদ্যোগে দুর্গাপুরে স্থাপিত বহির্বাণিজ্য বিকাশমুখী শিল্প পার্ক রাজ্যের একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রকল্প। এই প্রকল্পটি আসানসোল দুর্গাপুর উন্নয়ন কর্তৃপক্ষের তত্ত্বাবধানে কার্যে পরিণত হতে চলেছে। ১৪৮ একর জমি নিয়ে গড়ে ওঠা প্রকল্পটি বিকাশের দ্বিতীয় পর্যায়ে ১৬৫ একর পর্যন্ত বিস্তৃত হবে। শিল্পোদ্যোগীদের কাছে উন্নত এবং বিনিয়োগ অনুকূল শিল্পকেন্দ্র হিসেবে উপস্থাপনা করাই এই প্রকল্পটির উদ্দেশ্য। এই প্রকল্পটির প্রথম পর্যায়ের কাজের জন্য কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের ব্যয়ের পরিমাণ যথাক্রমে ১০ কোটি টাকা ও ৪ কোটি টাকা। প্রথম পর্যায়ের নির্মাণ কাজ প্রায় সম্পূর্ণ।

১.৩৫ কলকাতা বিমান বন্দরের কাছে শুধু রত্ন এবং অলঙ্কার শিল্প ইউনিট কর্তৃক ব্যবহারের জন্য একটি রপ্তানি বাণিজ্য প্রক্রিয়াকরণ অঞ্চল গড়ে তোলার জন্য রত্ন এবং অলঙ্কার রপ্তানি উন্নয়ন উপদেষ্টা মন্ডলী প্রস্তাব দিয়েছেন। বর্তমান হিসেব অনুযায়ী প্রায় ২০ কোটি টাকা অনুমিত ব্যয়ে এই প্রকল্পটি গড়ে তোলার বিষয়টি রাজ্য সরকার সক্রিয়ভাবে বিবেচনা করছেন।

১.৩৬ বহু বাধা বিপত্তি সত্ত্বেও পাট শিল্পে শিল্প-সম্পর্ক কমবেশি সন্তোষজনক। সম্প্রতি সার্কভূক্ত দেশগুলির ক্ষেত্রে সুবিধাজনক হারে আমদানি শুল্ক চালু করার ফলে স্থানীয় ব্যবসায়ীরা বাজার দরের চেয়ে কম মূল্যে প্রচুর পরিমাণ বি-টুইল চটের ব্যাগ আমদানি করতে পারছেন। এজন্য রাজ্যের চট শিল্প ক্ষতিগ্রস্ত হচ্ছে। রাজ্যের ৫৯টি চটকলের মধ্যে ১৪টি কল বি. আই. এফ. আর/এ.এ. আই. এফ. আর.-এর বিবেচনাধীন। রাজ্য সরকার বি. আই. এফ. আর. অনুমোদিত প্যাকেজের অধীন চটকলগুলিকে বিভিন্ন ধরনের আর্থিক সাহায্য যেমন বিক্রয় কর বাবদ ঋণ, ইক্যুইটি অংশীদারিত্ব, সহজে পরিশোধ যোগ্য ঋণ এবং পশ্চিমবঙ্গ উৎসাহ প্রকল্প, ১৯৯৩ অনুযায়ী বিভিন্ন সাহায্য প্রদান করেছেন।

১.৩৭ একটি সুস্থিত পরিস্থিতিতে, নতুন শিল্প গঠনের জন্য পর্যাপ্ত বিদ্যুৎ প্রচুর পরিমাণ প্রাকৃতিক তথা মানব সম্পদ, সরকারের ক্রমবর্দ্ধমান অংশগ্রহণ, শিল্পসংস্থা ও শ্রমিকদের অনুকূল বিনিয়োগ-এ সব কিছু পাথেয় করে পশ্চিমবঙ্গ দৃঢ় পদক্ষেপে নতুন সহস্রাব্দে প্রবেশ করছে। পরপর বিভিন্ন কেন্দ্রীয় সরকারের ক্রমাগত এক পেশে বিরূপ মনোভাব এবং শিল্প লাইসেন্স রাজের ফলশ্রুতিতে গত তিন দশকে আমরা যা হারিয়েছি তা আমরা পুনরায় ফিরে পেতে শুরু করেছি—যদিও কাজটি অত্যন্ত দুরূহ। শিল্প ও

বাণিজ্যের জগতে আমরা আমাদের উপযুক্ত স্থান অধিকার করতে বদ্ধপরিকর এবং কোনওরূপ উদ্দেশ্যমূলক ও বিভ্রান্তিকর অপপ্রচারই আমাদের তা থেকে বিরত করতে পারবে না। যে সব প্রযুক্তি ও পদ্ধতি দেশের অন্যান্য অঞ্চল ষাট, সত্তর এবং আশির দশকে সাদরে গ্রহণ করেছিল কিন্তু সময়ের নিরীখে বা ব্যয় বাহুল্যের কারণে এখন বাতিল, সেই সব প্রযুক্তি ও পদ্ধতি পরিহার করে আমরা এখন আধুনিকতম প্রযুক্তি গ্রহণ করতে চাই এবং সর্বদাই নিজেদের সময়োপযোগী মানে উন্নীত করে ভবিষ্যতের পথে দ্রুতলয়ে এগিয়ে যেতে চাই।

২

২.১ আমি এখন বিভিন্ন পরিকল্পনা রূপায়ণে শিল্প ও বাণিজ্য বিভাগের অধীন কর্পোরেশন, ডাইরেক্টরেট এবং অন্যান্য অফিসের কাজকর্মের সংক্ষিপ্ত বিবরণ দিতে চাই। রাজ্যে শিল্পায়নের সাম্প্রতিক প্রয়াসের সঙ্গে সঙ্গতিপূর্ণ প্রয়োজনীয় চাহিদাসমূহ পূরণ করার লক্ষ্যে বিভিন্ন সংস্থা, কর্পোরেশন ও ডাইরেক্টরেটগুলিকে উৎসাহিত করার কাজে আমাদের প্রয়াস অব্যাহত রয়েছে।

২.২ রাজ্য সরকারের কেন্দ্রীয় এজেন্সি পশ্চিমবঙ্গ এজেন্সি পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগম লিমিটেড (ডব্লু. বি. আই. ডি. সি.) 'শিল্পবন্ধু' নামক এক জানালা ব্যবস্থায় বিনিয়োগ-প্রস্তাবকে বাস্তবায়িত করার ক্ষেত্রে সক্রিয় ভূমিকা পালন করে চলেছে। যে সকল শিল্পোদ্যোগী নতুন শিল্প স্থাপন বা বর্তমান শিল্প ইউনিটসমূহের সম্প্রসারণ, বহুমুখীকরণ বা আধুনিকীকরণ করতে ইচ্ছুক 'শিল্পবন্ধু' থেকে তাদের পরামর্শ দেওয়া হয়। সরকারের খাস জমি চিহ্নিতকরণ ও বন্টনের ক্ষেত্রে বিভিন্ন সমস্যা সমাধান ছাড়া 'শিল্পবন্ধু' থেকে জমির নাম ও চরিত্র পরিবর্তন, শিল্পে পর্যাপ্ত বিদ্যুৎ সরবরাহ, বিক্রয়কর সংক্রান্ত বিধিবদ্ধ শংসাপত্র প্রদান, বিক্রয়কর নিবন্ধীকরণ এবং রাজ্য সরকারের উৎসাহদান পরিকল্প অনুযায়ী বিক্রয়কর ছাড় যা সাময়িকভাবে মকুব করার ক্ষেত্রে সহায়তা পাওয়া যায়। 'শিল্পবন্ধু' সরকারের খাসজমি ও শিল্প বিকাশ কেন্দ্রগুলিকে নিয়ে একটি তথ্য ভান্ডার গড়ে তুলেছে। এছাড়া সম্ভাব্য বিনিয়োগকারিদের ব্যবহারের জন্য 'শিল্পবন্ধু'-তে পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগম কর্তৃক প্রকাশিত ২০০ প্রকল্পের রূপরেখা পাওয়া যাচ্ছে। গত দু'বছরে গুরুত্বপূর্ণ নতুন বিনিয়োগ এবং কিছু চালু শিল্প প্রতিষ্ঠানের সঙ্গে সংশ্লিষ্ট ১,২৫০টি ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণ করতে হয়েছে। ৩১ মার্চ ১৯৯৯ সমাপ্ত আর্থিক বর্ষে কর্পোরেশনের কাজকর্মে ক্রমবর্ধমান উন্নতি লক্ষ করা গেছে। প্রদত্ত ইক্যুইটির পরিমাণ ছিল ১৬০.০০ কোটি টাকা যা গত বছরের তুলনায় ২০০ শতাংশ আর্থিক বৃদ্ধির হার নির্দেশ করে। এ বছর প্রদত্ত ঋণের পরিমাণ ৪২.৩৬ কোটি টাকা যা গত বছরে প্রদত্ত ঋণের পরিমাণের প্রায় সমান। ১৯৯৭-৯৮ আর্থিক বর্ষে যেখানে ঋণ আদায়ের পরিমাণ ছিল ৪১.৩৩ কোটি

টাকা সেখানে ১৯৯৮-৯৯ আর্থিক বর্ষে ঋণ আদায়ের পরিমাণ ৪২.১৮ কোটি টাকা। ১৯৯৮-৯৯ আর্থিক বর্ষে কর্পোরেশনের কার্যকরি লাভের পরিমাণ ৭৬.৭১ লক্ষ টাকা। আই-উইন-আই. সি. আই. আই. ও ডব্ল্যু. বি. আই. ডি. সি.'র যৌথ উদ্যোগ। প্রাথমিকভাবে পরিকাঠামো-নির্মাণ সংক্রান্ত প্রকল্পের উন্নয়ন ও বিকাশে সহায়তা এবং মূলধন-লগ্নির উদ্দেশ্যে আই-উইন গঠন করা হয়েছে। বর্তমানে নিম্নলিখিত পরিকাঠামো প্রকল্পে আই-উইন কাজ করছে ঃ

১) নর্থ-সাউথ করিডোর উন্নয়ন প্রকল্প।

২) হলদিয়ার দৈনিক ৩০ মিলিয়ন গ্যালন জল সরবরাহ প্রকল্প।

৩) হলদিয়া উন্নয়ন পরিকল্পনা।

৪) রাজারহাটে নিউ ক্যালকাটা টাউনশিপ।

৫) উত্তর ও দক্ষিণবঙ্গে ফুলচাষ পরিকাঠামো প্রকল্প।

৬) খড়গপুরে বয়নশিল্প চত্বর এবং অন্যান্য প্রকল্প।

২.৩ ভারত সরকার, ইউনিডো এবং সি. আই. আই.-এর সহযোগিতায় রাজ্য সরকার গত ১৯৯৯ সালের মার্চ মাসে কলকাতায় সাফল্যের সঙ্গে 'ইনটেকমার্ট-৯৯ এর আয়োজন করেছিলেন যা বিদেশি বিনিয়োগকারী/প্রযুক্তি সরবরাহকারী দেশগুলির সঙ্গে নিবিড় মত বিনিময়ের সুযোগ করে দিয়েছিল। 'ইনটেকমার্ট-৯৯'-কে সফল করার জন্য ইউনিডোর সহযোগিতায় রাজ্য সরকারের দুটি দল চিন, জাপান, সিঙ্গাপুর, অস্ট্রেলিয়া এবং ইউরোপীয় জোটের দেশগুলি সফর করেছেন। কেন্দ্রীয় শিল্প মন্ত্রক এবং ইউনিডোর সাথে যথাযথ আলোচনার মাধ্যমে প্রকল্পগুলির সুদৃঢ় রূপদান করার কাজ অগ্রাধিকারের ভিত্তিতে চলছে। এছাড়া রাজ্য এবং কেন্দ্র থেকে পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগমের উদ্দেশে যে সব পরামর্শ এবং সহযোগিতার জন্য অনুসন্ধান বা অনুরোধ এসেছে তার প্রতি সর্বদাই দ্রুত নজর দেওয়া হয়েছিল। এক উদার ও সহানুভূতিশীল সরকারের যে দ্রুত পরিবর্তনশীল পরিবেশ প্রয়োজন তার তাৎপর্য বৃদ্ধি করতে নিগম যে সমর্থ এর দ্বারা তাই প্রতীয়মান হয়। উদাহরণ হিসাবে রাঠী ইস্পাত, ইতোচু, হায়াত রিজেন্সি গ্রুপ অফ হোটেলস্, অ্যাভিয়েশন ট্রেনিং ইনস্টিটিউট, বেঙ্গল পোর্ট লিমিটেড, গ্রেট ইস্টার্ন এনার্জি কর্পোরেশন, সাহা ইনস্টিটিউট অফ নিউক্লিয়ার ফিজিক্স, ফিডব্যাক ভেনচারস, সাউথ এশিয়া পেট-রেসিন ডেভেলপমেন্ট কনসালট্যান্টস লিমিটেড, ইনফিনিটি থিংক ট্যাঙ্ক, আরজো ডইগিংস. বেঙ্গল এয়ার, তরাই টি কোম্পানি লিমিটেড, কনট্যাক্ট, নিসিয়েট, আই. টি. পি. ও., উষা ইন্ডিয়া লিমিটেড, মিলেনিয়াম ইনফো সিস্টেমস্ ইত্যাদি প্রতিষ্ঠানের নাম উল্লেখ করা যেতে

পারে।

২.৪ ভারতবর্ষের বিভিন্ন বাণিজ্য মেলায় অংশগ্রহণ করা ছাড়া বিদেশি বিনিয়োগকারী এবং অনাবাসী ভারতীয়দের কাছ থেকে বিনিয়োগ প্রস্তাব নিয়ে এসে শিল্পের উন্নতির জন্য পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগম জাপান, মার্কিন যুক্তরাষ্ট্র এবং ইংল্যান্ড সফরের ব্যবস্থা করেছে। হ্যানোভারে বিশ্বের বৃহত্তম প্রযুক্তি বাণিজ্য মেলায় গত পাঁচ বছর ধরে নিগম সাফল্যের সঙ্গে অংশগ্রহণ করেছে। এই অংশগ্রহণের ফলে পশ্চিমবঙ্গের শিল্পসংস্থাগুলির রপ্তানি-প্রচেষ্টায় উল্লেখযোগ্য উন্নতি হয়েছে।

২.৫ বৈদ্যুতিন শিল্পের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ বৈদ্যুতিন শিল্প উন্নয়ন নিগম লিমিটেড বিনিয়োগকারিদের সল্টলেক চত্বরে আমন্ত্রণ জানিয়ে ধারাবাহিকভাবে পৃষ্ঠপোষকতা করে আসছে। সফটওয়্যার নির্মাণ, তথ্য প্রযুক্তি পরিষেবা এবং তথ্য প্রযুক্তি প্রশিক্ষণ ও গবেষণা কেন্দ্র স্থাপন করার জন্য এ বছরে কম্পিউটার মেনটেনান্স কর্পোরেশন লিমিটেড, কগনাইজেন্ট টেকনোলজি সল্যুশনস (ইন্ডিয়া) লিমিটেড, অ্যাস্ট্রালিসিস সফটওয়্যার ইন্ডিয়া প্রাইভেট লিমিটেড (ক্যালিফোর্ণিয়া), ইনফর্মেশন টেকনোলজিস ইন্ডিয়া লিমিটেড (উষা গ্রুপ, নিউ দিল্লি) ইত্যাদি কোম্পানিকে আবশ্যকমতো জমি দেওয়া হয়েছে।

২.৬ সরকার ও সাধারণ নাগরিকের মধ্যে স্বচ্ছ মতো বিনিময়ের মঞ্চ নির্মাণ ও সিদ্ধান্ত গ্রহণের কাজকে ত্বরান্বিত করার জন্য কম্পিউটার-নির্ভর সুযোগ-সুবিধার প্রচলন করতে গিয়ে ওয়েবেল প্রতিটি সরকারি বিভাগ ও ডারিক্টরেটের সাহায্যার্থে একটি ই-গভর্নেন্স সেল তৈরি করেছে। পশ্চিমবঙ্গের কুড়িটি পৌরসভার বৃহত্তর জনস্বার্থে নিবিড় তথ্য নির্ভর পৌর তথ্য ব্যবস্থা প্রস্তুত করার একটি গুরুত্বপূর্ণ প্রকল্প ওয়েবেল হাতে নিয়েছে। শিক্ষা ও পৌরসভা সংক্রান্ত জনস্বার্থমূলক বিভিন্ন বিষয়ে জনগণের কাছে তাৎক্ষণিকভাবে তথ্য উপস্থাপন করার জন্য তথ্যবিপণি (ইনফর্মেশন কিওস্ক) তৈরির একটি প্রকল্পও ওয়েবেলের হাতে আছে। এজন্য ওয়েবসাইট এবং টাচ স্ক্রিন কিস্ক বসানর প্রয়োজন হবে যা রাজ্যে এই প্রথম।

২.৭ আনুমানিক ৬ কোটি টাকা ব্যয়ে প্রাথমিকভাবে ৫০,০০০ বর্গফুট জমির উপর দ্বিতীয় সফটওয়্যার টেকনোলজি পার্ক তৈরির কাজ আরম্ভ করা হয়েছে। আশা করা হচ্ছে ডিসেম্বর, ২০০০ সালের মধ্যে এর দখল দেওয়া যাবে। চ্যাটার্জি গ্রুপের স্থাপন করা বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল পার্কে তাদের নিজস্ব ব্যবহার এবং মার্কিন যুক্তরাষ্ট্রের ইউনাইটেড এয়ারলাইন্সের অনুষঙ্গী নবগঠিত স্কাইটেক সল্যুশনস লিমিটেডকে ধরে অন্যান্য সহযোগীদের ব্যবহারের জন্য উন্নততর সফটওয়্যার নির্মাণ সং ক্রান্ত সুযোগ-সুবিধা সরবরাহ করার কাজ আরম্ভ করা হয়েছে।

২.৮ নতুন উদ্যোগগুলির ক্ষেত্রে ওয়েবেল নিম্নলিখিত প্রকল্পগুলি হাতে নিয়েছে ঃ

(১) ওয়েবেল এবং পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগমের যৌথ উদ্যোগে ১০ কোটি টাকা প্রাথমিক মূলধন সম্বলিত একটি ভেঞ্চার ক্যাপিটাল ফান্ড গড়ে তোলা। প্রাথমিক জটিলতা নিরসনে যথেষ্ট অগ্রগতি হয়েছে।

(২) পশ্চিমবঙ্গের কুড়িটি নির্দিষ্ট পুরসভায় একটি সুসংহত ভৌগোলিক তথ্য পদ্ধতি (জি. আই. এস.) রূপায়ণ করা হচ্ছে। গত বছরে মহেশতলা পুরসভায় ঐ পদ্ধতির সাফল্যের সঙ্গে রূপায়ণের পর এটি করা হচ্ছে।

(৩) সামগ্রিকভাবে এম. এস. অফিস স্যুটের সাথে সামঞ্জস্যপূর্ণ একটি বহুমুখী বাংলা সফ্‌টওয়্যার এবং অফিসের কাজে ব্যবহারের উপযোগী একটি বাংলা কি-বোড তৈরি করা হয়েছে যা সরকারি কাজে বাংলা ভাষার ব্যবহারের প্রচলনের উদ্দেশ্যে রাজ্য সরকার অবিলম্বে গ্রহণ করতে চলেছেন।

(৪) উচ্চ শিক্ষার ক্ষেত্রে পশ্চিমবাংলার একুশটি প্রধান কলেজের যাবতীয় প্রয়োজনীয় তথ্য সম্বলিত ওয়েবসাইট যুক্ত একটি তথ্যকেন্দ্র গড়ে তোলা হচ্ছে। এই প্রকল্পটি এপ্রিল ২০০০ নাগাদ চালু করা যাবে।

(৫) বিধাননগর পুরসভার জন্য ঐরকমই একটি জনসেবা প্রকল্প গড়ে তোলা হচ্ছে। রেজিস্ট্রি শংসাপত্র পাওয়ার জন্য যে সমস্ত পদ্ধতি অবলম্বন করা উচিত সেই সংক্রান্ত উপযুক্ত তথ্যাদি এই পদ্ধতির মাধ্যমে যে কোনও নাগরিক সহজেই জানতে পারবেন।

(৬) প্রধানত, পশ্চিমবঙ্গের বিশ্ববিদ্যালয়গুলির স্নাতকদের মধ্যে থেকে শিল্পমুখী পেশাদার গড়ে তোলার উদ্দেশ্যে ওয়েবেল দূর শিক্ষা পদ্ধতির মাধ্যমে একটি তথ্য প্রযুক্তিগত শিক্ষাক্রম চালু করতে চলেছে।

বৈদ্যুতিন ক্ষেত্রে আরও ভাল ফল লাভের আশায় এই দপ্তর ওয়েবেল পরিবারভূক্ত বিভিন্ন কোম্পানিগুলির যথাযথ পুনর্বিন্যাসের বিষয়টি খতিয়ে দেখছেন।

২.৯ রাজ্যের সর্বত্র বিশেযত পশ্চাৎপদ এলাকায় শিল্পের সুষম ও দ্রুত বিকাশের জন্য মৌলিক শিল্প পরিকাঠামো গড়ে তোলার উদ্দেশ্য নিয়ে পশ্চিমবঙ্গ শিল্প পরিকাঠামো উন্নয়ন নিগম স্থাপন করা হয়েছিল। নিগম এযাবৎ রাজ্যের বিভিন্ন অংশে ২০০০ একরের বেশি জায়গায় বারটি শিল্পবিকাশ কেন্দ্র গড়ে তুলেছে। এইসব বিকাশ কেন্দ্রে উন্নত জমি,

অভ্যন্তরীণ সড়ক, বিদ্যুৎ, জল সরবরাহ, নিকাশি ব্যবস্থার মতো শিল্পসহায়ক পরিকাঠামো ছাড়া অন্যান্য সামাজিক পরিকাঠামোগত সুযোগ-সুবিধা আছে। এছাড়া নিগম রাজ্যের বিভিন্ন জায়গায় ৪,০০০ একর জমি নিয়ে আরও অনেকগুলি বিকাশকেন্দ্র গড়ে তোলার উদ্যোগ নিয়েছে। বর্তমানে দক্ষিণ চব্বিশ পরগনার ফলতায় এবং হাওড়ার উলুবেড়িয়ায় যে দুটি বিকাশ কেন্দ্র আছে সেখানে প্রায় সমস্ত জমি বন্টন করা হয়ে গেছে বলে নিগম এই দুই স্থানে বিকাশ কেন্দ্র সম্প্রসারণের জন্য পদক্ষেপ গ্রহণ করেছে এবং ভূমি অধিগ্রহণের বিষয়ে অনেক দূর অগ্রসর হয়েছে। আশা করা যাচ্ছে বীরভূম, জলপাইগুড়ি, মালদহ, মেদিনীপুর ও বর্ধমান সহ অন্যান্য জেলায় এই বিকাশ কেন্দ্রগুলি গড়ে তোলা হবে।

বিকাশকেন্দ্রগুলির উন্নয়নের ক্ষেত্রে বেসরকারি উদ্যোগের অংশগ্রহণের বিষয়টি সরকারের তরফে যথেষ্ট গুরুত্ব পাচ্ছে কারণ সমস্ত নতুন বিকাশ কেন্দ্রের উন্নয়নের দায়িত্ব একা সরকার গ্রহণ করবে এমন আশা করা যায় না। এই লক্ষ্যে শিল্প ও বাণিজ্য দপ্তর বেসরকারি উদ্যোগগুলির সাথে যথেষ্ট গুরুত্বপূর্ণ পর্যায়ে আলোচনা চালাচ্ছে। এই লক্ষ্যে আরও কার্যকর ভূমিকা গ্রহণের উদ্দেশ্যে নতুন শিল্পোদ্যোগগুলিকে কার্যকর সহায়তা দানের জন্য এই নিগমের কর্মাধিকারিকদের কাজে লাগানোর কথা বিবেচনা করা হয়েছে যারা ঐ সংস্থাগুলির বাণিজ্যিক উৎপাদনের প্রথম দিন থেকেই বিদ্যুৎ শুল্ক ছাড় প্রকল্পটি যথাযথ রূপায়ণের বিষয়টির প্রতি লক্ষ্য রাখবেন। দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের সময়ানুগ ছাড়পত্র পাওয়া এবং স্থানীয় বিভিন্ন সমস্যা জনপ্রতিনিধি এবং জেলাস্তরের আধিকারিকদের যুক্ত করে সমাধানের মাধ্যমে ঐ শিল্প ইউনিটগুলিকে সহায়তা করাও ঐ কর্মাধিকারিকদের কাজ হবে।

২.১০ বৃহত্তর কলকাতা গ্যাস সরবরাহ নিগম (গ্রেটার ক্যালকাটা গ্যাস সাপ্লাই কর্পোরেশন) প্রতিটি দশ লক্ষ ঘন ফুট ধারণ ক্ষমতাসম্পন্ন রাজাবাজারে যে দুটি গ্যাস-ধারকের পরিকল্পনা গ্রহণ করেছিল তার সব কয়টি প্রকল্পের কাজ সম্পূর্ণ হয়ে যাওয়ার পর কলকাতা মহানগর উন্নয়ন কর্তৃপক্ষ (সি. এম. ডি. এ.) ১৯৯৯-এর আগস্ট মাসে সেগুলি নিগমের হাতে তুলে দেয়। বর্তমানে গ্রাহকদের গ্যাস সরবরাহের পরিমাণ বৃদ্ধি পেয়ে দিন পিছু ষাট লক্ষ ঘন ফুট গ্যাস হয়েছে এবং এই ব্যবস্থাকে জোরদার করে আরও বেশি সংখ্যায় গ্রাহক সংগ্রহের প্রচেষ্টাও চলেছে। নিচে উল্লিখিত প্রকল্পগুলি ২০০০-২০০১ সালের মধ্যেই সম্পূর্ণ করার পরিকল্পনা নেওয়া হয়েছে।

(১) এখানকার বিবেকানন্দ সেতুর দুই ধারে ৬.৫ কিমি গ্যাস পাইপলাইন পুনঃস্থাপন।

(২) উল্টোডাঙ্গার কাছে ক্যানাল ওয়েস্ট রোডে এল. পি. মেইনের ৮০০ মিটার নতুন করে সাজানো।

(৩) থিয়েটার রোডে এল. পি. মেইনের ১,২০০ মিটার লাইন বসিয়ে বাড়তি কাজগুলি সম্পূর্ণ করা।

(৪) ক্যানাল ওয়েস্ট রোডে মানিকতলা পর্যন্ত ডি. পি. এল. মেইনের ৪০০ মিটারের পুনরুজ্জীবন।

(৫) বিভিন্ন জায়গায় এল. পি. মেইনের ৩০০ মিটার প্রতিস্থাপন।

২.১১ পশ্চিমবঙ্গ খনিজ সম্পদ উন্নয়ন ও বাণিজ্য নিগম সংস্থা (ওয়েস্ট বেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট অ্যান্ড ট্রেডিং কর্পোরেশন লিমিটেড) তিনটি প্রধান প্রধান চালু প্রকল্পে তার কাজকর্মগুলিকে সংহত করেছে। ১) পুরুলিয়ার বেলদি খনিতে রকফসফেট খনন, ২) বীরভূমের পঁচমি প্রকল্পে পাথরকুচি প্রস্তুতিকরণ এবং ৩) পুরুলিয়ার মালতি খনিতে অধিক পরিমাণে অ্যালুমিনিয়াম মিশ্রিত পোড়ামাটি খনন ও তার বিপণন। নিগম প্রতি বছর রকফসফটে উৎপাদন বাড়িয়ে ৩০,০০০ টন করে তোলার কথাও সক্রিয়ভাবে বিবেচনা করছে।

২.১২ পশ্চিমবঙ্গ ঔষধ প্রস্তুতি ও উদ্ভিদ রসায়ন উন্নয়ন নিগম কাজকর্মের বৈচিত্র্যকরণ ঘটিয়ে ড্রাগ অ্যাণ্ড ইন্টারমিডিয়েটস, গৃহস্থালীর উপযোগী বিভিন্ন ভেষজ সামগ্রী, উদ্ভিদের বৃদ্দির সহায়ক উদ্দীপক পদার্থ এবং আয়ুর্বেদিক ওষুধপত্র উৎপাদনের কাজ শুরু করে দিয়েছে। নিগমের তিনটি উৎপাদনকেন্দ্র আছেঃ একটি জলপাইগুড়িতে অন্যটি কল্যাণীতে এবং তৃতীয়টি বেহালায়। নিগমের কল্যাণী কেন্দ্রটি বর্তমানে লাইসন, বেঙ্গল কোনিয়াম, ক্লোরাইড মিশ্রণ ইত্যাদির মতন বীজাণু প্রতিরোধী লোশন এবং রুটি ও বিস্কুট প্রস্তুতের কারখানায় ব্যবহৃত গ্লিসারিন মনস্টিয়ারেট উৎপাদনে নিয়োজিত। বেহালা কেন্দ্রে উৎপাদিত হচ্ছে 'ফাইটোস্প্রে', 'ফাইটোফ্রেশ' ও 'ফাইটোমস'-এর মতন গৃহস্থালীর উপযোগী সামগ্রী এবং বেশ ভাল সংখ্যায় নানান আয়ুর্বেদিক ওযুধ। এই নিগম বেহালায় ভেষজ ওষুধ পরীক্ষা ও প্রদূষণ পরীক্ষার একটি সর্বাধুনিক পরীক্ষাগার স্থাপন করেছে। জলপাইগুড়িতে নিগম তৈরি করেছে ভেষজবিদ্যা সংক্রান্ত উদ্ভিদ-উদ্যান এবং প্রচেষ্টা চলছে হলদিয়াতে একটি ভেষজ মহাল গড়ে তোলার কারণ নতুন সহস্রাব্দে সাধারণ মানুষের মধ্যে ভেষজ ওষুধ ব্যাপক জনপ্রিয়তা অর্জন করবে।

২.১৩ পশ্চিমবঙ্গ চা উন্নয়ন নিগমের অদীনে ছয়টি চা বাগান আছে। দার্জিলিং-এ তিনটি ও ডুয়ার্সের তিনটি বাগানে প্রায় ৩৬০০ স্থায়ী শ্রমিক কর্মরত আছেন। এই বাগানগুলি থেকে তৈরি চায়ের মোট উৎপাদন ১৯৯৮-এর ৯,০৮,০০০ কেজির তুলনায় ১৯৯৯-এ দাঁড়িয়েছিল ৭,৭১.০০০ কেজি। গুণগত এবং একটি অনুকূল বাজার পরিস্থিতির কারণে গত বছরের ৫.৭৪ কোটির তুলনায় এই বছরের বিক্রয়ের পরিমাণ দাঁড়িয়েছে

৫.৯৯ কোটি টাকা। পর্যায়ক্রমে নতুন যন্ত্রপাতি বসিয়ে হিলা কারখানার উৎপাদন বৃদ্ধির লক্ষ্যে নিগম ২০০০-২০০১ সালে বিভিন্ন পরিকল্পনা হাতে নিয়েছে। উৎপাদন প্রক্রিয়াকে নির্দিষ্ট খাতে পরিচালিত করে দার্জিলিং-এর বাগানগুলিতে উৎপাদিত চায়ের গুণগত মানকে আরও উন্নত করতে নানান পদক্ষেপ নেওয়া হয়েছে।

পুরুলিয়া জেলার অযোধ্যা পাহাড়ে চা চাষের পাইলট প্রকল্পের বিষয়ে বলা যায় যে বাণিজ্যিক ভিত্তিতে এই ধরণের চা চাষের সম্ভাব্যতা খতিয়ে দেখা হচ্ছে। টি বোর্ডের আর্থিক সহায়তায় এবং টি. রিসার্চ অ্যাসোসিয়েশনের সাহায্যে উপরোক্ত আর্থ-প্রযুক্তির সম্ভাব্যতার বিষয়টি পরীক্ষা করা হচ্ছে। জেলা পরিষদ, সিএসডিসি এবং ঐ জেলায় রাজ্য সরকারের বিভিন্ন প্রতিষ্ঠান তাদের কার্যকর সহযোগিতার হাত বাড়িয়ে দিয়েছেন।

২.১৪ সিংকোনা ও অন্যান্য ভেষজ অধিকার ভারতবর্ষে একমাত্র প্রতিষ্ঠান যেখানে প্রাকৃতিক কুইনাইন, কুইনিডাইন, ইমিটাইন ও ডাইওসজেনিন উৎপাদিত হয়। এই অধিকারের নিয়ন্ত্রণাধীন ২৬,০০০ একর জমির মধ্যে ৯,০০০ একর জমিতে মূল ফসল হিসাবে সিঙ্কোনা, ইপিকাক, ডায়াসকোরিয়া এবং সহায়ক শস্য হিসাবে এলাচ, রবার ও টেক্সাসের চাষ হয়।

২.১৫ বিভাগের 'আইনি পরিমাপবিদ্যা সংগঠন' লিগাল মেট্রোলজি অর্গানাইজেশন ওজন ও মাপ-সম্পর্কিত বিভিন্ন আইন ও বিধির প্রবর্তন করার মধ্যে দিয়ে ক্রেতাস্বার্থ রক্ষায় তার প্রয়াস বাড়িয়ে তুলেছে। ফেব্রুয়ারি, ২০০০ পর্যন্ত এই সংগঠন ২,৫৩,৮০৫ জন ব্যবসায়ীর কাছে পৌঁছতে পেরেছে এবং এ বাবদ ফি হিসাবে সংগৃহীত হয়েছে ,৯৩,৭৮,৯৬২ টাকা।

২.১৬ "রেজিস্ট্রার অফ ফার্মস অ্যান্ড সোসাইটিজ অ্যান্ড নন্-ট্রেডিং কর্পোরেশন" পশ্চিমবঙ্গের বাণিজ্য প্রতিষ্ঠান, সমিতি ও অ-বাণিজ্যিক প্রতিষ্ঠানগুলির ক্ষেত্রে একমাত্র নিবন্ধীকরণ কর্তৃপক্ষ ১৯৯৯-২০০০-এ ৪২০৬টি সমিতি এবং ১৪৯৫টি বাণিজ্য প্রতিষ্ঠান নিবন্ধিত হয়েছে এবং ফি হিসাবে সংগৃহীত হয়েছে। ৪৪,৫৭,৯৬০ টাকা। কেন্দ্রীয় সরকারের বর্তমান নীতি অনুযায়ী রাজ্যের বিভিন্ন উন্নয়নমূলক কাজকর্মের সাথে জড়িয়ে থাকা প্রচুর সংখ্যক বেসরকারি প্রতিষ্ঠানও এই সমিতি আইনে নিবন্ধিকৃত হচ্ছে। এর ফলেই এই প্রতিষ্ঠানের কাজের পরিমাণ যথেষ্ট বৃদ্ধি পেয়েছে।

২.১৭ এই দপ্তর পশ্চিমবঙ্গ চিনিশিল্প উন্নয়ন নিগম, শিল্প অধিকার, খনি ও খনিজ বিষয়ক অধিকার এবং মুদ্রণ এবং লেখাসামগ্রী নিয়ন্ত্রকের দপ্তরের কাজকর্মের উন্নতি সাধনের জন্য অবিরত প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে।

৩

৩.১ পশ্চিমবঙ্গে যে আর্থ-সামাজিক দৃষ্টিভঙ্গি স্থিরীকৃত হয়েছে বামফ্রন্টের নেতৃত্বে তার কোনওরকম লঙ্ঘন বর্তমান শিল্পায়ন প্রক্রিয়ায় হবে না। এ রাজ্যের শ্রমিকশ্রেণী লড়াই-সংগ্রামের মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠা করে যে গণতান্ত্রিক অধিকার অর্জন করেছেন, তা কোনভাবেই খর্ব হতে দেওয়া হবে না। শ্রমিক ও কর্তৃপক্ষ উভয়কেই নিজ নিজ দায়িত্ব ও কর্তব্য সম্পর্কে সচেতন হতে হবে। এ রাজ্যে এমন কোনও প্রকল্প কার্যকর করতে দেওয়া হবে না যা স্থানীয় শিল্পের পক্ষে ক্ষতিকারক হবে।

৩.২ স্বনির্ভরতা অর্জনের উপলক্ষে আমরা সাহসী, প্রত্যয়ী ও প্রতিশ্রুতিবদ্ধ। আত্মতুষ্টির' কোনও অবকাশ নেই অতীত গরিমা উদ্ধারের জন্য আমাদের এখনও অনেক পথ অতিক্রম করতে হবে, সে বিষয়ে আমরা সবসময়ই সচেতন। সর্বস্তরের মানুষদের সাহায্য ও সহযোগিতাকে পাথেয় করে অচিরেই আমরা আমাদের এই রাজ্য, পশ্চিমবঙ্গকে দেশের মধ্যে পুরোধা শিল্পোজাত রাজ্য হিসাবে প্রতিষ্ঠিত করতে পারব এই আমাদের সুগভীর প্রত্যাশা।

৩.৩ মহাশয়, দৈনন্দিন ন্যস্ত দায়িত্ব পালনের প্রশ্নে শুধু নয়, সেই সঙ্গে আমার বিভাগের সার্বিক কর্মসুশলতাকে উত্তরোত্তর সমৃদ্ধ করার মানসে সময়োচিত সুচিন্তিত নির্দেশ, উপদেশ ও পরামর্শ দান করার জন্য আমি এই সভার সকল মাননীয় সদস্য ও এই সভার অধীন বিভিন্ন কমিটিকে আমার সুগভীর কৃতজ্ঞতা ও আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করছি এবং সঙ্গে সঙ্গে এই প্রত্যাশাও রাখি—ভবিষ্যতেও আমার দপ্তর আপনাদের কাছ থেকে অনুরূপ উপদেশ ও পরামর্শ লাভ করবে।

## DEMAND No. 25

**Major Heads : 2059—Public Works, 2205—Art and Culture (Buildings), 2216—Housing (Buildings), 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries (Buildings), 4059—Capital Outlay on Public Works, 4202—Capital Outlay on Eduction, Sports, Art and Culture (Building), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan) (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Public Health) (Buildings), 4211—Capital Outlay on Family welfare (Buildings), 4216—Capital Outlay on Housing**

**(Buildings), 4220—Capital Outlay on Information and Publicity (Buildings), 4250—Capital Outlay on Other Social Services (Buildings), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertaking) (Buildings), 4425—Capital Outlay on Co-operation (Buildings) and 4851—Capital Outlay on Village and Small Industries Co-operation (Building) and 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (buildings)**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ২০০০-২০০১ সালের জন্য ২৫ নং এবং ৭৯ নং দাবি যথাক্রমে ৫৭৭,৯৪,৪৭,০০০ (পাঁচশত সাতাত্তর কোটি চুরানব্বই লক্ষ সাতচল্লিশ হাজার) টাকা এবং ৯২০,১৬,৪৮,০০০ (নয়শত কুড়ি কোটি যোল লক্ষ আটচল্লিশ হাজার) টাকা মাত্র ব্যয়-বরাদ্দের প্রস্তাব উত্থাপন করছি। এই দাবি পরিমাণের মধ্যে ভোট অন অ্যাকাউন্টস খাতে অনুমোদিত বরাদ্দও ধরা আছে।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে পূর্ত বিভাগ, পূর্ত (সড়ক) বিভাগ ও পূর্ত (নির্মাণ পর্ষদ) বিভাগ সরকারি বাড়ি, সড়ক, সেতু ও অন্যান্য পূর্তকার্যের পরিকল্পনা, নির্মাণ ও রক্ষণাবেক্ষণ করে থাকে, তাছাড়া পূর্ত ও পূর্ত (সড়ক) বিভাগকে চালু সড়কগুলিরও যথাসম্ভব উন্নত ও দৃঢ়ীকরণও করতে হয়। তবে অপ্রতুল আর্থিক বরাদ্দ প্রত্যাশিত লক্ষ্যমাত্রা অর্জনের ক্ষেত্রে প্রধান বাধা হয়ে দাঁড়ায়।

সীমাবদ্ধ অর্থের জোগান সত্ত্বেও নির্মিয়মাণ বিভিন্ন প্রকল্পগুলির কাজে কিছু অগ্রগতি হয়েছে। প্রথমেই আমি পূর্ত (সড়ক) বিভাগে ১৯৯৯-২০০০ সালে যে সাফল্য অর্জন করা গেছে এবং ২০০০-২০০১ সালে যে কর্মসূচি রয়েছে সে কথা উল্লেখ করতে চাই।

পূর্বে উল্লেখ করা হয়েছে যে পূর্ত (সড়ক) বিভাগের ওপর নতুন সড়ক ও সেতু নির্মাণ এবং চালু গুলির রক্ষণাবেক্ষণের দায়িত্বভার অর্পিত আছে। তাছাড়া এই বিভাগ ভারত সরকারের পক্ষে জাতীয় সড়ক নির্মাণ ও রক্ষণাবেক্ষণ, অন্যান্য বিভাগ, বিভিন্ন স্থানীয় সংস্থা, সরকারি প্রতিষ্ঠান ও অনুরূপ অন্যান্যদের পক্ষে তাদের প্রদেয় অর্থে একই কাজ করে থাকে।

স্বাধীনতা পরবর্তীকালে পূর্ত এবং পূর্ত (সড়ক) বিভাগ দীর্ঘ সড়কজাল নির্মাণ

করেছে। প্রাক্-স্বাধীনতা যুগের ১,৭৫০ কি. মি. সড়ক পথের জায়গায় বর্তমানে এই বিভাগ দুটিকে ১৮,০০০ কিলোমিটারের অধিক দীর্ঘ সড়ক পথ রক্ষণাবেক্ষণ করতে হচ্ছে, তাছাড়া এই রাজ্যের নতুন সড়ক সেতুর নির্মাণের ও পুরাতন সেতুগুলির রক্ষণাবেক্ষণের সিংহভাগ দায়িত্ব এই বিভাগকে বহন করতে হয়।

যদিও প্রতি বৎসর নব-নির্মিত সড়ক-পথ ও সেতুগুলি এই বিভাগের রক্ষণাবেক্ষণের আওতায় এসে এই বিভাগের দায় ক্রমশ বাড়িয়েই চলেছে, কিন্তু রক্ষণাবেক্ষণের জন্য অর্থ আদপেই সেই হারে বাড়ছে না। ফলে একদিকে যেসব সড়কগুলির যথাযথ রক্ষণাবেক্ষণ হচ্ছে না, অপরদিকে বহু অর্থ ব্যয়ে নির্মিত পরিসম্পদ ব্যবহারের অনুপযোগী হয়ে ওঠার আশংকা দেখা দিয়েছে।

এই অবস্থার পটভূমিকায়, জাতীয় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্ক (নাবার্ড), হাডকো, ডব্লিউ. বি. আই. ডি. এফ. সি. প্রভৃতি সংস্থার ঋণ সহায়তায় বেশ কিছু সড়কের রক্ষণাবেক্ষণ, দৃঢ়ীকরণ ও প্রশস্তকরণ এবং নতুন সেতু নির্মাণের কাজ শুরু করা হয়েছে। নাবার্ডের ঋণ সহায়তায় রাজ্যের প্রায় ১,৯০০ কি.মি. সড়কের উন্নতি সাধন করা যাবে বলে আশা করা যায়। সাম্প্রতিককালে এই বিভাগ ৮৫টি সেতু নির্মাণের কাজ হাতে নিয়েছে এবং ইতোমধ্যে ৩৩টির কাজ সম্পন্ন হয়েছে ও বাকি সেতুগুলির কাজ চলছে। এই ৮৫টি সেতুর অধিকাংশই ছিল কাঠের সেতু এবং তাদের রক্ষণাবেক্ষণের খরচ বেশি ছিল অথচ এর ব্যবহারে উপযোগিতা ছিল সীমাবদ্ধ এবং ঝুঁকি ছিল অত্যধিক। তাছাড়া, বর্তমানে যানবাহনের সংখ্যা এবং বহনক্ষমতা বহুল পরিমাণে বৃদ্ধি পাওয়ার ফলে কাঠের সেতুগলি কংক্রিটের সেতু দ্বারা প্রতিস্থাপন অত্যাবশ্যক হয়ে পড়েছিল। এক্ষেত্রে এই বিভাগ সময়োপযোগী ব্যবস্থা নেওয়ার ফলে যানবাহনের চলাচলের পথ মসৃণতর হয়ে উঠবে বলে আশা করা যায়। সাম্প্রতিককালে যে সেতুগুলির নির্মাণকার্য সমাপ্ত হয়েছে এবং যেগুলি নির্মিয়মাণ তাদের একটি তালিকা এবং জেলা পরিষদের সহযোগিতায় জাতীয় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্কের (নাবার্ড) ঋণ সহায়তায় যে সড়কগুলির কাজ চলছে বা সমাপ্ত হয়েছে তাদেরও একটি পৃথক তালিকা মাননীয় সদস্যদের অবগতির জন্য পেশ করা হল। [পরিশিষ্ট ক ও খ দ্রষ্টব্য]

আমি এখানে উল্লেখ করতে চাই যে হাডকো-র ঋণ সহায়তায় রাজ্যের বেশ কিছু গুরুত্বপূর্ণ সড়ক পথ দৃঢ়করণ করে সেগুলিকে দীর্ঘ সময়ের জন্য নিরবচ্ছিন্নভাবে যান চলাচলের উপযোগী করে তোলার উদ্দেশ্যে একটি বিশেষ উন্নয়ন প্রকল্প হাতে নেওয়া হয়েছে। এই প্রকল্প অদূর ভবিষ্যতে রূপায়িত হওয়ার পর রাজ্যে যান চলাচল পরিষেবার উল্লেখযোগ্য উন্নতি হবে বলে আশা করা যায়। এই প্রকল্পের তাৎপর্য হল, ঠিকাদারি সংস্থাগুলি প্রকল্প রূপায়ণের জন্য এমনভাবে দায়বদ্ধ থাকবে, যাতে কাজগুলি সমাপ্ত

হওয়ার পর ৩ (তিন) বছর পর্যন্ত এই সড়কগুলির রক্ষণাবেক্ষণ খাতে যেন কোনও খরচ করতে না হয়।

মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন, কাজী নজরুল ইসলাম অ্যাভেন্যুয়ের বাগুইআটিতে চূড়ান্ত যানজটের দরুণ দমদম বিমানবন্দরগামী এবং ওই বিমানবন্দর থেকে আগত যাত্রীসাধারণের দুর্ভোগ অসহনীয় পর্যায়ে পৌঁছেছে; এই সমস্যা এড়াতে একটি উড়াল পুল নির্মাণের সম্ভাব্যতা খতিয়ে দেখার জন্য সমীক্ষার কাজ চলছে।

সুন্দরবন অঞ্চলের যোগাযোগ ব্যবস্থার অপ্রতুলতা এই এলাকার সার্বিক উন্নয়নের পথে অন্যতম প্রধান অন্তরায়। এই অঞ্চলের আর্থ-সামাজিক উন্নয়নের প্রতি দায়বদ্ধতা স্মরণে রেখে একগুচ্ছ এমন প্রকল্প হাতে নেওয়া হয়েছে যেগুলি সমাপ্ত হলে এলাকার যোগাযোগ ব্যবস্থায় উল্লেখযোগ্য অগ্রগতি পরিলক্ষিত হবে। গৌড়েশ্বর নদীর ওপর সদ্য সমাপ্ত সেতুটি যান চলাচলের জন্য উন্মুক্ত করে দেওয়ার পর বিস্তীর্ণ এলাকার মানুষ সবিশেষ উপকৃত হয়েচেন। বিধ্যাধরী নদীর ওপর হাড়োয়ায় নির্মীয়মাণ সেতুটি যান চলাচলের জন্য উন্মুক্ত হলে একদিকে যেমন কলকাতার সঙ্গে ওই বিস্তীর্ণ অঞ্চলের দূরত্ব কমবে, অপরদিকে জলপথ নির্ভরতার ঝুঁকি এবং কালক্ষেপ থেকে অসংখ্য মানুষ মুক্তি পাবেন। এছাড়া ইছামতির ওপর নির্মীয়মাণ সেতুটি সমাপ্ত হলে হাকিমপুর, ঘোড়াডাঙ্গা এবং সংলগ্ন অঞ্চলের সড়ক পরিবহনের ক্ষেত্রে এমন অভূতপূর্ব উন্নতি সাধন ঘটবে যা ওই অঞ্চলের আর্থ-সামাজিক পরিকাঠামো ঢেলে সাজানোর ব্যাপারে অগ্রণী ভূমিকা পালন করবে। আবার হোগল নদীর ওপর নির্মীয়মাণ সেতুটির কাজ শেষ হলে বাসন্তী অঞ্চলের সঙ্গে মূল ভূখন্ডের সরাসরি যোগাযোগ ওই অঞ্চলের উন্নয়নের দ্বার খুলে দেবে। তাছাড়া, ঝড়খালি, চৈতাল এবং মালঞ্চ সেতুগুলি সমাপ্ত হলে গোটা সুন্দরবন এলাকার যোগাযোগ ব্যবস্থা এমন পর্যায়ে পৌঁছবে যা সাম্প্রতিককালের যোগাযোগ ব্যবস্থার উন্নতি সাধনের ক্ষেত্রে একটি উল্লেখযোগ্য দৃষ্টান্ত হয়ে থাকবে।

পশ্চিমবঙ্গের অর্থনীতিতে কয়লা খনিগুলির গুরুত্ব উল্লেখের অপেক্ষা রাখে না। কয়লাখনি অঞ্চলের সড়ক যোগাযোগ ব্যবস্থায় সময়োপযোগী উন্নতি সাধন একটি যথাযথ দাবি। এই পরিপ্রেক্ষিতে এমন কতকগুলি প্রকল্প হাতে নেওয়া হয়েছে যেগুলি সমাপ্ত হলে এই অঞ্চলের সঙ্গে অন্যান্য অঞ্চলের দূরত্ব হ্রাসপ্রাপ্ত হবে এবং যোগাযোগ মসৃণতর হবে। পান্ডবেশ্বরে অজয় নদীর ওপর সেতু নির্মাণের কাজ সমাপ্ত হলে বর্ধমান এবং বীরভূম জেলাগুলির বিস্তীর্ণ অঞ্চল সরাসরি যুক্ত হবে এবং এই সেতু হয়ে পানাগড়-মোরগ্রাম সড়ক দিয়ে অন্যান্য রাজ্যগুলির সঙ্গে বিশেষত উত্তর-পূর্বাঞ্চলের রাজ্যগুলির সঙ্গে যোগাযোগ সহজতর এবং দূরত্ব সংক্ষিপ্ততর হবে। বর্ধমান জেলা পরিষদের সহযোগিতায় নির্মীয়মাণ করলাঘাট সেতুর কাজ সমাপ্ত হলে বর্ধমান জেলার বিস্তীর্ণ অঞ্চল

উপকৃত হবে। তাছাড়া, দিশেরগড়ঘাটে দামোদরের ওপর নির্মীয়মাণ সেতুটির কাজ সমাপ্ত হলে বর্ধমানে কয়লাখনি এবং শিল্পাঞ্চলের সঙ্গে পুরুলিয়া জেলার সরাসরি যোগাযোগ হবে এবং পণ্য পরিবহনের ক্ষেত্রে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটবে। এখানে উল্লেখ করা যেতে পারে, ডি. ভি. সি.-এর সহযোগিতায় মেজিয়ায় কিছুদিন আগে দামোদরের ওপর নির্মিত সেতুটিও কয়লাখনি অঞ্চলের যোগাযোগ ব্যবস্থা প্রশস্ততর করার ক্ষেত্রে উল্লেখযোগ্য ভূমিকা পালন করেছে।

এছাড়া, জেলা পরিষদের সহযোগিতায় ডব্লিউ বি. আই. ডি. এফ. সি.-এর ঋণ সহায়তায় মুর্শিদাবাদ জেলার জঙ্গিপুরে ভাগিরথীর ওপর নির্মীয়মাণ সেতুটির উল্লেখ করা যেতে পারে। এই সেতুটির নির্মাণ সম্পন্ন হলে রাজ্য সড়ক ১১ নং-এর কিছু অংশ জাতীয় সড়ক ৩৪ নং এর কিছু অংশের বিকল্প পথ হিসেবে কাজ করবে এবং এই এলাকার বাণিজ্যিক পরিবহনে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটবে।

ইদানিং উত্তরবঙ্গ অবহেলিত এমন অভিযোগ কোনও কোনও মহল থেকে শোনা যায়। কিন্তু সড়ক এবং সেতু উন্নয়নের ক্ষেত্রে এই অভিযোগের কোনও যথার্থ ভিত্তি নেই। সাম্প্রতিক অতীতে উত্তরবঙ্গে যে সংখ্যক সেতু নির্মিত হয়েছে, তুলনামূলক সময়কালে আর কখনও তেমনটি হয়নি। উত্তরবঙ্গের সড়ক পরিকাঠামো উন্নয়নে আন্তরিক প্রচেষ্টা আজও অব্যাহত। এর মধ্যে উন্নয়ন প্রকল্পের অংশ হিসাবে কয়েকটি সেতু ও সড়কের নির্মাণ কাজ বিশেষভাবে উল্লেখ করা যেতে পারে। যে সড়কটি বিশেষভাবে মনোযোগ আকর্ষণ করে সেটি হচ্ছে (বিহার না ঢুকে পঃ বাংলা থেকে পঃ বাংলায় যাওয়া) রায়গঞ্জের নিকট দোমোহনাতে (৩৪ নং জাতীয় সড়ক) শুরু করে রুদেল, গোয়ার্গাও, তাজপুর, বিপ্রীত হয়ে বানতলাতে ৩১ নং জাতীয় সড়ক এসে মিশছে। এই রাস্তার কাজ অনেকটাই শেষ হয়ে গেছে এবং এই রাস্তাটি সম্পূর্ণ হলে ডালখোলা ও কিযাণগঞ্জের দুটি রেল লেবেল ক্রসিং এড়িয়ে ইসলামপুরে আসা যাবে। ইতিমধ্যে জাতীয় সড়ক প্রাধিকার (এন. এইচ. এ. আই.) জাতীয় সড়ক ৩১ নং-এ ডালখোলা থেকে ইসলামপুর পর্যন্ত দৃঢ়করণের কাজ শুরু করেছে। এছাড়া উত্তর দিনাজপুর ও মালদহের মধ্যে সংযোগকারী মহানন্দা নদীর উপর আর একটি বড় সেতুর কাজ আরম্ভ হয়েছে। এই সেতুটি উত্তর দিনাজপুর জেলার ইটাহার, মাধবপুর, চূড়ামন ও মালদহের একটি বিস্তীর্ণ অঞ্চলও চাঁচলের সঙ্গে যোগাযোগ রক্ষা করবে এবং এই সেতুটি তৈরি হলে মালদহ ও উত্তর দিনাজপুরের মধ্যে একটি বিকল্প যোগাযোগ ব্যবস্থা সম্পূর্ণ হবে এবং স্থানীয় জনসাধারণের বহুদিনের এবং বহু আকাঙ্ক্ষিত একটি আশা পূর্ণ হবে। মালদহ ও দক্ষিণ দিনাজপুর জেলার মধ্যে যে বিকল্প রাস্তাটি তৈরি হচ্ছে, সেখানে পুনর্ভবা নদীর ওপর একটি সেতুর কাজ প্রায় শেষ হয়ে এসেছে এবং এই সেতুটি দুই জেলার মধ্যের বিচ্ছিন্ন

অংশ যুক্ত করবে।

কোচবিহার শহরের সন্নিকটে কোচবিহার—দিনহাটা সড়কে তোর্ষা নদীর ওপর ঘুঘুমারীতে যে সেতুটি নির্মিত হচ্ছে সেটি ওই এলাকার জনসাধারণকে অসহনীয় যানজটের কবল হতে মুক্ত করবে। ফালাকাটার অদূরে নির্মীয়মাণ শীলতোর্ষা নদীর ওপর সেতু ওই অঞ্চলের অধিবাসীদের প্রায় তিন দশকের আকাঙ্ক্ষা পূরণ করবে এবং আসাম ও উত্তর পূর্বাঞ্চলের সঙ্গে যোগাযোগ ব্যবস্থা আরও মসৃণ হবে। তাছাড়া জাতীয় সড়কের ফালাকাটা-পুন্ডিবাড়ি অংশের কাজ যা অনেকটাই এগিয়েছে, তা সমাপ্ত হলে এই এলাকার সঙ্গে দেশের বিস্তীর্ণ অঞ্চলের সরাসরি যোগাযোগ ঘটবে। শিলিগুড়িতে মহানন্দা নদীর ওপর তৃতীয় একটি সেতু নির্মাণের কাজ চলছে। উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ এবং সন্নিহিত এলাকাগুলির সঙ্গে মূল শহরের যোগাযোগ ব্যবস্থা এর ফলে সুগম হবে। এ ছাড়া উত্তরবঙ্গের বিভিন্ন জেলাতে ছোট বড় আরও কিছু সেতু নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে। মালদহ ও দঃ দিনাজপুরের বালুরঘাট শহরের সঙ্গে যোগাযোগের একটি বিকল্প রাস্তার কাজও চলছে।

পঞ্চায়েতি রাজ সফল করতে বিকেন্দ্রীকরণের ব্যবস্থা চালু করার পরিপ্রেক্ষিতে মন্ত্রিসভার সিদ্ধান্ত অনুযায়ী এই বিভাগের বেশ কিছু প্রকল্পের প্রস্তুতি এবং বাস্তবায়নের দায়িত্ব জেলা পরিষদ এবং অন্যান্য স্বায়ত্বশাসিত সংস্থাগুলির হাতে অর্পণ করা হয়েছে। কিন্তু এই সংস্থাগুলির উপযুক্ত প্রশাসনিক ও কারিগরি দক্ষতা ও পরিকাঠামো না থাকার দরুন এই বিভাগকেই সংশ্লিষ্ট কাজগুলির সিংহভাগ দায়িত্ব বহন করতে হচ্ছে। স্থানীয় উন্নয়নের কাজে জনসাধারণের সঙ্গে যৌথভাবে সরকারি বিভাগের সহযোগিতা ও প্রচেষ্টা স্থানীয় সমস্যা সমাধানে বিশেষ কার্যকর ভূমিকা নেবে বলে আশা করা যায়।

ভারত সরকারের পক্ষে এই রাজ্যের জাতীয় সড়ক নির্মাণ ও রক্ষণাবেক্ষণের কাজ এই বিভাগ করে থাকে। বিগত কয়েক বৎসর কেন্দ্রে ঘন ঘন রাজনৈতিক পট পরিবর্তনের দরুন বেশ কিছু নীতিগত সিদ্ধান্তের ব্যাপারের অচলাবস্থা দেখা দিয়েছিল এবং তার রেশ এখনও বর্তমান। ফলে গত কয়েক বৎসর জাতীয় সড়ক উন্নয়ন ও রক্ষণাবেক্ষণ সিদ্ধান্তহীনতার ফলে ক্ষতিগ্রস্ত হয়েছে।

আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি, ৬৫ কি.মি. দীর্ঘ দুর্গাপুর এক্সপ্রেসওয়ের সম্পূর্ণ অংশ এই বছরে যান চলাচলের জন্য খুলে দেওয়া হয়েছে। এই এক্সপ্রেসওয়েটিসহ ২ নং জাতীয় সড়কটিকে চার সারি বিশিষ্ট সড়কে উন্নীত করার জন্য ভারতের জাতীয় সড়ক প্রাধিকার (ন্যাশনাল হাইওয়ে অথরিটি অফ ইন্ডিয়া)-এর হাতে প্রত্যর্পণ করা হয়েছে। এই জাতীয় সড়কের বরাকর হতে রাণীগঞ্জ অংশটি পূর্ত (সড়ক) বিভাগের তত্ত্বাবধানে

চার সারি বিশিষ্ট সড়কে উন্নীত করার কাজ সন্তোষজনকভাবে চলছে। আশা করা যায়, বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তা প্রাপ্ত এই প্রকল্পটি ২০০১ সালের শেষ ভাগে সম্পূর্ণ হবে। এন. এইচ. এ. আই.-এর অধীনে পরবর্তী প্যাকেজ রানীগঞ্জ-পানাগড়ের ৩৬ কিমির চার লেনের কাজও সন্তোষজনক-ভাবে এগোচ্ছে। এন. এইচ. এ. আই.-এর পর পানাগড় থেকে পালসিট এই প্যাকেজের কাজটিতে হাত দেবেন। মাননীয় সদস্যবৃন্দ, দুঃখের কথা, অন্যান্য বেশ কিছু রাজ্যে, যত সংখ্যক সড়ককে জাতীয় সড়ক হিসেবে ঘোষণা করা হয়েছে, সে তুলনায় এ রাজ্যে নতুন জাতীয় সড়ক হিসেবে ঘোষিত সড়কের সংখ্যা বেশ কম। এখন পর্যন্ত এ রাজ্যে নতুন জাতীয় সড়ক হিসেবে ঘোষিত সড়কগুলি হল ঃ

১। ৬০ নং জাতীয় সড়কের ঃ খড়গপুর থেকে রানিগঞ্জ — ১৬৫ কিমি
সম্প্রসারিত অংশ

২। ৮০ নং জাতীয় সড়কের ঃ রাজাহল থেকে ফারাক্কা — ১০ কিমি
এই রাজ্যের অংশ

৩। ৮১ নং জাতীয় সড়কের ঃ গাজল-সামসি-হরিশচন্দ্রপুর — ৬৪ কিমি
এই রাজ্যের অংশ লাভা

জাতীয় সড়ক ক্ষেত্রে নিম্নলিখিত গুরুত্বপূর্ণ কাজগুলি চলছে ঃ

১। বিবেকানন্দ সেতুর মেরামত এবং নবীকরণ

২। পানাগড় উড়াল সেতু

৩। শান্তিপুর বাইপাসে উড়াল সেুত

৪। ৩১ সিং নং জাতীয় সড়কের ওপর দলদলি, মালঙ্গীঝোরা, নিউ কাটাজানি এবং ভান্ডারী - ১ সেতু।

৫। ৩১ নং জাতীয় সড়কের ওপর বীরবিতিঝোরা, দলগাঁঝোরা, মুজনাই এবং বালাতোর্ষা সেতু।

প্রস্তাবিত দ্বিতীয় বিবেকানন্দ সেতু যা সম্ভবত এই রাজ্যে সর্বপ্রথম বি ও টি প্রকল্প তার প্রাক-প্রকল্প কার্যাবলী যেমন জমি অধিগ্রহণ, পুনর্বাসন এবং অত্যাবশ্যকীয় পরিষেবা স্থানান্তরকরণের কাজে সন্তোষজনক অগ্রগতি ঘটেছে। এই বি ও টি প্রকল্পটি এখন

কেন্দ্রীয় সরকারের চূড়ান্ত অনুমোদনের অপেক্ষায় আছে।

বেলঘরিয়া এক্সপ্রেসওয়ের বর্তমান হারে সংশোধিত প্রাক্কলনটি এই বৎসরেই ভূতল পরিবহন মন্ত্রকের অনুমোদন পাবে বলে অনুমান করা হয়েছিল। যা হোক, প্রাক্কলনটি এখনও ওই মন্ত্রকের অনুমোদনের অপেক্ষায় আছে।

ভূতল পরিবহন মন্ত্রক জাতীয় সড়কের বিশেষ মেরামতির একটি প্রকল্প অনুমোদন করেছে। বর্তমান আর্থিক বৎসরে ওই প্রকল্পের আওতায় ৭০ কিমি জাতীয় সড়ককে আনা গিয়েছে। আশা করা যায় ২০০০-২০০১ সালে আরও ১৫০ কিমি জাতীয় সড়ককে ওই প্রকল্পের আওতাভুক্ত করা যাবে। কিন্তু পরিকল্পনাখাতের প্রকল্পগুলির অনুমোদনের ক্ষেত্রে ভূতল পরিবহন মন্ত্রকের আপাত শ্লথগতির জন্য বর্তমান আর্থিক বৎসরে কোনও প্রকল্পই অনুমোদন পায়নি, যদিও পরিকল্পনাখাতে যথেষ্ট পরিমাণ অর্থ বরাদ্দ ছিল।

আমি এ বিষয়ে বিশেষ করে, বিগত বছরে প্রস্তাবিত প্রকল্পগুলির অনুমোদনে অনীহা প্রকাশ করার বিষয়ে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করার জন্য সভার সর্বত সমর্থন কামনা করব।

পূর্ত বিভাগ বিভিন্ন প্রশাসনিক বিভাগ, যথা শিক্ষা, বিচার, স্বাস্থ্য ও পরিবার কল্যাণ, স্বরাষ্ট্র (কারা) ইত্যাদি বিভাগের পক্ষে পঞ্চবার্ষিক পরিকল্পনার অঙ্গ হিসাবে নির্মাণ ও বিদ্যুৎ সংযোগ করে থাকে। এই বিভাগ বিদ্যুৎ সংযোগসহ সরকারি ভবন, সড়ক, সেতু পরিকল্পনা, নির্মাণ ও রক্ষণাবেক্ষণের দায়িত্বও পালন করে। তাছাড়া, জাতীয় নেতা, বিপ্লবী, শহীদ, সমাজ সংস্কারক, সাহিত্যিক ও জীবনের অন্যান্য ক্ষেত্রের বিখ্যাত ব্যক্তিত্বদের স্মৃতির প্রতি শ্রদ্ধা প্রদর্শনের লক্ষ্যে মূর্তি নির্মাণ ও স্থাপন করে থাকে।

পূর্ত বিভাগের গত বছরের কিছু উল্লেখযোগ্য সাফল্য ও আগামী ২০০০-২০০১ সালের কর্মসূচির কথা বলতে চাই।

১৯৯৯-২০০০ সালে এই বিভাগ নিম্নলিখিত ভবন ও সেতু নির্মাণ কাজ শেষ করেছে ঃ

১। ফাটাপুকুর-গাদরা সড়কে সাহু নদীর ওপর সেতু

২। আদিগঙ্গার ওপর সেতু

৩। মাথাভাঙা-শীতলকুচি সড়কে খুটিমারাতে সেতু

৪। বারাসত-বসিরহাট সড়কে বেলিয়াঘাটায় বিদ্যাধরী নদীর ওপর সেতু

৫। দার্জিলিং জেলার কার্শিয়াং-এ আদালত ভবন

৬। আলিপুরের আদালত ভবন (২য় পর্যায়)

৭। জলপাইগুড়ি জেলার জয়গাঁও-এ রাজ্য শুল্ক কমপ্লেক্স

৮। দার্জিলিং জেলার ফাঁসিদেওয়ায় থানাভবন

৯। বাঁকুড়া জেলার বাঁকুড়া সম্মেলনী মেডিক্যাল কলেজ ও হাসপাতালে গাইনোকলজিক্যাল কমপ্লেক্স

১০। নিউ সেক্রেটারিয়েট বিল্ডিংস টেলিফোনে বৈদ্যুতিন ই. পি. এ. বি. এক্স সুবিধা প্রদান

১১। দুর্গাপুর এক্সপ্রেসওয়ের উত্তরপাড়া-কালিকাপুর অংশে বৈদ্যুতিন আলো ও ট্র্যাফিক সংযোগের ব্যবস্থা

১২। ডানকুনি টোল প্লাজায় বিদ্যুৎ সংযোগ

নিম্নলিখিত ভবন ও সেতুর কাজে ১৯৯৯-২০০০ সালে সন্তোষজনক অগ্রগতি লক্ষ করা গেছে ঃ

১। দক্ষিণ ২৪ পরগনার বারুইপুরে ফৌজদারি আদালত

২। দক্ষিণ ২৪ পরগনার টালিগঞ্জে চলচ্চিত্রের শতবার্ষিকী ভবন

৩। নদীয়া জেলার নবদ্বীপে আদালত ভবন

৪। উত্তর দিনাজপুর জেলার কর্ণঝোরায় প্রশাসনিক ভবন

৫। বীরভূম জেলার বোলপুর মহকুমা শাসকের অফিস কমপ্লেক্স

৬। নদীয়া জেলার কল্যাণীতে মহকুমা আদাল ভবন

৭। দার্জিলিং জেলার শিলিগুড়িতে তৃতীয় মহানন্দা সেতু

৮। পতিরাম-কুমারগঞ্জ সড়কে ইছামতি নদীতে সেতু

৯। কোচবিহার জেলায় দিনহাটা-গোঁসাইমারি সড়কে রথবাড়িঘাটে সেতু

১০। বর্ধমান জেলার বর্ধমান-কাটোয়া সড়কে ব্রাহ্মণী নদীর ওপর সেতু

১১। কলকাতায় সরকারি অতিথিশালার সম্প্রসারণ

এ ছাড়া ১৯৯৯-২০০০ সালে নিম্নলিখিত কাজগুলি শুরু করা হয়েছে।

১। কলকাতা লবণহ্রদে রূপকলা—ভিডিও নির্মাণ ও প্রশিক্ষণ কেন্দ্র

২। কলকাতা লবণহ্রদে আদিবাসী উন্নয়ন সমবায় নিগমের অফিস ভবন ও গোডাউন কমপ্লেক্স

৩। ২৪৭, আচার্য জগদীশচন্দ্র বসু রোডে পুলিশ ট্রেনিং কলেজে পুলিশ কর্মিদের ব্যারাক (১ম পর্যায়)

৪। উঃ ২৪ পরগনার ব্যারাকপুরে পুলিশ ট্রেনিং কলেজে ৫০০ কনস্টেবলের জন্য ব্যারাক

৫। কোচবিহারে কালেক্টরেট ভবন

৬। বর্ধমানে কালেক্টরেট ভবন (২য় পর্যায়)

৭। রসিদপুরে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের উন্নয়ন ও ২০ শয্যাবিশিষ্ট প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

৮। বাঁকুড়া জেলায় বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ ও হাসপাতালের সম্প্রসারণ

৯। কলকাতা হাইকোর্টের মূল ভবনের শীততাপ নিয়ন্ত্রণ ব্যবস্থা।

তাছাড়া বিশ্বব্যাঙ্কের সহায়তায় সারা রাজ্যের বিভিন্ন হাসপাতালের উন্নয়নমূলক নানা প্রকল্পের কাজ এই বিভাগ শুরু করেছে।

তাছাড়া জাতীয় নেতা, বিপ্লবী, শহীদ, সমাজ সংস্কারক, সাহিত্যিক, শিল্পী ও মানব জীবনের বিভিন্ন ক্ষেত্রে অনন্য কৃতিত্বের অধিকারী বিশিষ্টব্যক্তিদের স্মৃতির প্রতি সম্মান প্রদর্শনের লক্ষ্যে তাদের মূর্তি স্থাপন করে থাকে। ১৯৯৯-২০০০ সালে জলপাইগুড়ি জেলার হাসিমারায় অমর যোদ্ধা বীরসা মুন্ডার ৫'-৬" উচ্চতার ফাইবার কাচের মূর্তি স্থাপন করা হয়েছে। অবিস্মরণীয় লেখক বিভূতিভূষণের একটি মূর্তি বনগ্রামের ব্যারাকপুর গ্রামে স্থাপন করা হয়েছে। মহান সমাজ সংস্কারক হেনরি লুই ভিভিয়ান ডিরোজিওর একটি ব্রোঞ্জ মূর্তি নির্মিত হয়েছে এবং কলকাতার মৌলালিতে সি. আই. টি. রোডে সেটি স্থাপিত হবে। অমর শহিদ বাঘা যতীনের ব্রোঞ্জ নির্মিত মূর্তির কাজ শেষ হয়েছে. এটি

মেদিনীপুর জেলার নন্দকুমারে স্থাপিত হবে। আচার্য রামেন্দ্রসুন্দর ত্রিবেদির একটি ১২' উচ্চতাবিশিষ্ট ব্রোঞ্জ মূর্তি নির্মিত হয়েছে। এটি মুর্শিদাবাদ জেলার তানিয়া গ্রামে স্থাপিত হবে।

ভারতের প্রাক্তন প্রধানমন্ত্রী প্রয়াত ইন্দিরা গান্ধী ও পশ্চিমবঙ্গের প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রয়াত অজয়কুমার মুখোপাধ্যায়ের দুটি ১২' উচ্চ ব্রোঞ্জ মূর্তির নির্মাণ কাজ শেষ হয়েছে।

তাছাড়া এই বিভাগ কবি নাট্যকার ডি. এল. রায়, পন্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর, বিজ্ঞানী ডঃ মেঘনাদ সাহা, এয়ার মার্শাল সুব্রত মুখোপাধ্যায়, দেশকর্মী রবীন্দ্রমোহন সেন, মহাত্মা অশ্বিনীকুমার দত্ত, বিপ্লবী পুলিনবিহারী দাস, দেশনায়ক সতীশচন্দ্র সামন্ত, চারণ কবি মুকুন্দ দাস প্রমুখ মনীষীদের মূর্তি নির্মাণ ও স্থাপনের পরিকল্পনা গ্রহণ করেছে।

পূর্ত (নির্মাণ পর্ষদ) বিভাগের ওপর স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগ, মাধ্যমিক শিক্ষা বিভাগ, সমাজকল্যাণ বিভাগ, উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগ, তথ্য ও সংস্কৃতি বিভাগের ভবনসমূহের নির্মাণ ও রক্ষণাবেক্ষণের দায়িত্বভার ন্যস্ত আছে।

নিম্নলিখিত কাজগুলির কিছু নির্মাণ কাজ শেষ হয়েছে এবং কিছু অংশের নির্মাণ কাজ শেষ পর্যায় আছে।

১। শিলিগুড়িতে মহিলা পলিটেকনিক কলেজ ভবন হস্তান্তর করা হয়েছে।

২। হলদিয়ায় ডঃ মেঘনাদ সাহা পলিটেকনিক ভবন হস্তান্তর করা হয়েছে।

৩। আলিপুরদুয়ার, জলপাইগুড়ি, আমতলা ও হাওড়ায় শিল্প প্রশিক্ষণ ভবন।

৪। মেদিনীপুরে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের ছাত্রাবাস ও অশিক্ষক কর্মচারিদের আবাসগৃহ।

৫। বেলগাছিয়ায় পূর্বতন ভেটেরেনারি কলেজ কমপ্লেক্সে রোগ নির্ণয় কেন্দ্র, প্রজনন পরীক্ষা কক্ষসহ মান নির্ধারণ ভবন, রাজ্য ভেটেরেনারি কাউন্সিল ভবনের জন্য জলাতঙ্ক রোগ নির্ণয় পরীক্ষাগার নির্মাণ।

৬। উত্তর ২৪ পরগনা, মালদহ, জলপাইগুড়ি ও বাঁকুড়ায় জেলা শিক্ষা প্রশিক্ষণ ভবন।

৭। হাওড়া জেলায় শিক্ষা ভবন।

৮। সল্টলেকে ২২০ জন বালিকার জন্য হোম।

৯। এইচ. এস. ডি. পি. ২ প্রকল্পে গ্রামীণ হাসপাতালে উন্নতকরণে যেগুলির কাজ সম্পন্ন হয়েছে—

(ক) দঃ ২৪ পরগনার গোদা মথুরাপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও ঘুটিয়ারিশরিফ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

(খ) উঃ ২৪ পরগনার সল্টলেক রাজ্য সাধারণ হাসপাতাল, গোপালপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও ঘোলা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

(গ) হাওড়ার আমরাগুড়ি গ্রামীণ হাসপাতাল

(ঘ) বীরভূমে দুবরাজপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

(ঙ) পুরুলিয়ায় মানবাজার গ্রামীণ হাসপাতাল

(চ) মেদিনীপুরে শালবনী গ্রামীণ হাসপাতাল

(ছ) রুদ্রনগরে ৬০ শয্যার গ্রামীণ হাসপাতাল এবং কাকদ্বীপে ১০০ শয্যার গ্রামীণ হাসপাতাল

নিম্নলিখিত প্রকল্পগুলিতে নির্মাণকাজে যথেষ্ট অগ্রগতি হয়েছে ঃ

(ক) এইচ. এস. ডি. পি. ২ প্রকল্পে গৃহীত গ্রাম্য এলাকাধীন ৯১টি হাসপাতালের উন্নতকরণ

(খ) মেদিনীপুরে পুন্ডি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

(গ) দুর্গাপুর রিজিওনাল ইঞ্জিনিয়ারিং কলেজের গ্রন্থাগার ভবন

(ঘ) মেদিনীপুর কলেজের ছাত্রীনিবাস

(ঙ) মেদিনীপুর জেলায় শিক্ষা ভবন

(চ) কলকাতা স্কটিশচার্চ কলেজ

(ছ) মেদিনীপুর জেলার খেজুরিতে পশু স্বাস্থ্যকেন্দ্র

(জ) বেঙ্গল ভেটেরেনারি কলেজে ১৫০-শয্যাবিশিষ্ট ছাত্রাবাস ও ৭৫ শয্যাবিশিষ্ট ছাত্রীনিবাস

(ঝ) নদীয়া জেলায় হরিণঘাটার মোহনপুরে ৫০ শয্যাবিশিষ্ট ছাত্রীনিবাস।

আমি আরও উল্লেখ করতে চাই যে উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগ সি. এম. ডি. এ. এলাকার বাইরের শহরাঞ্চলে ২১টি কলোনির উন্নয়নের ভার এই বিভাগকে দিয়েছিল যা যথাযথভাবে সম্পন্ন হয়েছে।

এই কটি কথা বলে ২০০০-২০০১ সালের জন্য যে দাবিগুলি পেশ করলাম তা অনুমোদন করার জন্য সভার মাননীয় সদস্যদের অনুরোধ জানাচ্ছি।

**পরিশিষ্ট—'ক'**

**জেলাওয়ারি সেতুর তালিকা**

| ক্রমিক সংখ্যা | জেলা ও পরিকল্পনা | বর্তমান অবস্থা |
|---|---|---|
| ১ | ২ | ৩ |
| | **উত্তর ২৪-পরগনা** | |
| ১। | গুমা-রাজিবপুর-বালিশা সড়কে বিদ্যাধরী খালের ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ২। | যমুনা নদীর ওপর মল্লিকপুর ঘাটে সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ৩। | টাকি-মুরারিশা রোডে বাবাসপুর খালে সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ৪। | বেদিয়াপাড়ায় বাগজোলা খালের ওপর সেতু | কাজ চলছে |
| ৫। | হিঙ্গলগঞ্জ-দুলদুলি হেমনগর সড়কে গৌড়েশ্বর নদীর ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ৬। | সংগ্রামপুরে ইছামতি নদীর ওপর সেতু | কাজ চলছে |
| ৭। | চাঁদপুর-নাহাট্টা সড়কে চৈতা খালের ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ৮। | হাড়োয়ায় বিদ্যাধরী নদীর ওপর সেতু | কাজ চলছে |
| ৯। | যমুনা নদীতে গাইঘাটা-গোবরডাঙ্গা রোডের | কাজটি সম্পূর্ণ হয়েছে |

| ১ | ২ | ৩ |
|---|---|---|
| | উপর প্রভাবতী দেবী সরস্বতী সেতু | |
| ১০। | বারাসত-বসিরহাট রোডের ১৪ কিমিতে বেলিয়াঘাটায় বিদ্যাধরী নদীর উপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| **দক্ষিণ ২৪-পরগনা** | | |
| ১১। | মহিষগোটে চড়িয়াল খালের ওপর সেতু | কাজ চলছে |
| ১২। | কলকাতা-বাসন্তী সড়কে হোগল নদীর ওপর সেতু | কাজ চলছে |
| ১৩। | (ক) এস. ডব্লু. এফ. ও ডি. ডব্লু. এফ.-এর ওপর সেতু<br>(খ) ভোজেরহাটে ভাঙরকোটা খালের ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ১৪। | কাকদ্বীপে কালনাগিনী খালের ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ১৫। | লক্ষ্মীকান্তপুর-মন্দিরবাজার-চাকদহ সড়কে নসংগ্রামপুর খালের ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ১৬। | উস্থিতে ডায়মন্ডহারবার খালের ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ১৭। | কাকদ্বীপ ও কচুবেড়িয়ায় জেটি (২য় পর্যায়) | কাজ চলছে |
| ১৮। | লেক গার্ডেন্সে উড়ালপুল | কাজ চলছে |
| ১৯। | বন্ডেল গেটে উড়ালপুল | কাজ চলছে |
| ২০। | লাউহাটি-ভাঙ্গড় রোডে বাগজোলা খালের ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ২১। | পেটকুলচাঁদে পাতা সেতু | কাজ চলছে |
| ২২। | চাঁদখালি-দাদপুর সড়কে ২য় কিমিতে হোটরে আদিগঙ্গার উপরে মীরপুর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |

| ১ | ২ | ৩ |
|---|---|---|
| হাওড়া | | |
| ২৩। | ডোমজুড়-বুলুহাটি-জগদীশপুর সড়কে সরস্বতী নদীর ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ২৪। | উলুবেড়িয়া-শ্যামপুর সড়কের গড়চুমুকে দামোদর নদরে উপর সেতু | কাজ চলছে |
| ২৫। | বাক্‌সিতে গাইঘাটা খালের ওপর সেতু | কাজ চলছে |
| ২৬। | লিলুয়া উড়ালপুল | কাজ চলছে |
| ২৭। | মৌরীগ্রাম উড়ালপুল | কাজ চলছে |
| নদীয়া | | |
| ২৮। | চোপড়া-হৃদয়পুর সড়কের ২য় কিমিতে আড়ং-সরিযার ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ২৯। | রানাঘাট - আড়ংঘাটা সড়কে সালুয়া নদীর ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ৩০। | কৃষ্ণগঞ্জ - গোবিন্দপুর সড়কে স্বর্ণখালি নদীর ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| হুগলি | | |
| ৩১। | কাবুলিয়া - তিলকচক সড়কে সেতু | কাজ চলছে |
| ৩২। | ২ নং জাতীয় সড়কের সঙ্গে ঈশ্বর গুপ্ত সেতুর সংযোগকারী সড়কে সরস্বতী নদীর ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| মুর্শিদাবাদ | | |
| ৩৩। | কানপুর - বহুতলি সড়কে ৫ কিমিতে পাগলা (১ নং) নদের ওপর সেতু | কাজ চলছে |
| ৩৪। | কুমড়া - দহঘাট সড়কে গোবরানালায় সেতুর উপরিভাগ পুনঃ স্থাপন | কাজটি সম্পূর্ণ হয়েছে |

| ১ | ২ | ৩ |
|---|---|---|
| ৩৫। | ভাদুড়িয়াপাড়া - ধনিরামপুর সড়কে ১২ কিমিতে খয়রামারি নদীতে সেতু | কাজ চলছে |
| ৩৬। | শেরপুর - বিষ্ণুপুর সড়কের ৮ কিমিতে দ্বারকা নদের ওপর সেতু | কাজ চলছে |
| ৩৭। | জঙ্গিপুর ভাগিরথী নদীর ওপর সেতু | কাজ চলছে |
| **মালদহ** | | |
| ৩৮। | গজোল - বামনগোলা সড়কে ট্যাঙ্গন নদীর ওপর সেতু | কাজ চলছে |
| ৩৯। | পুকুরিয়া ফেরিঘাটে মরা মহানন্দার ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ৪০। | মালদহ - বালুরঘাট সড়কের ডিকাহার-নালাগোলা অংশে নুরুপির ওপর সেতু | কাজ চলছে |
| ৪১। | মালদহ - বালুরঘাট সড়কে ডিকাহার-নালাগোলা অংশে ইশোনির ওপর সেতু | কাজ চলছে |
| **বীরভূম** | | |
| ৪২। | বোলপুর - রাজগ্রাম সড়কে দ্বারকা নদের ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ৪৩। | কানুপুর - বহুতলি সড়কে বাঁশলই নদীর ওপর সেতু | কাজ চলছে |
| ৪৪। | পান্ডবেশ্বরে অজয় নদের ওপর সেতু | কাজ চলছে |
| **জলপাইগুড়ি** | | |
| ৪৫। | ধূপগুড়ি - ফালাকাটা সড়কে গিলান্ডি নদীর ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ৪৬। | ৩১ নং জাতীয় সড়কে (ফালাকাটা- | কাজ চলছে |

| ১ | ২ | ৩ |
|---|---|---|
| | সোনাপুর) ৭৫৬ কিমিতে শিলতোর্ষা নদীর ওপর পি. এস. সি. সিঙ্গল মেল বক্স গার্ডার | |
| ৪৭। | জল্পেশ মন্দির সংযোগকার সড়কে জর্দা নদীর ওপর পাকা সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ৪৮। | হাতিপোতা - শামুকতলা সড়কে ১৪ কিমিতে ডুব্‌ডুবি নদীর ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ৪৯। | ফাটাপুকুর - গাদরা সড়কে ৭ম কিমিতে সাহু নদীর উপরে পাকা সেতু | কাজটি শেষ হবার মুখে |
| ৫০। | আমবাড়ি - ফালাকাটা সড়কে ৬ষ্ঠ কিমিতে বর্তমান কাঠের সেতুর পরিবর্তে পাকা সেতু নির্মাণ | ৮০% কাজ শেষ হয়েছে |
| ৫১। | আলিপুরদুয়ার - ভলকা সড়কে কাটাজানিতে নতুন্ সেতু নির্মাণ | ৭৬% কাজ শেষ হয়েছে |
| ৫২। | আলিপুরদুয়ার - ভলকা সড়কে গদাধর নদীর উপরে পাকা সেতু নির্মাণ | ৫০% কাজ শেষ হয়েছে |
| **দার্জিলিং** | | |
| ৫৩। | ছাত্তারহাট সংযোগকারী সড়কে ১৪.৪৮ কিমিতে এম. এম. ক্যানেলে পাকা সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| **কোচবিহার** | | |
| ৫৪। | দেওয়ানহাট - বলরামপুর সড়কে ৩য় কিমিতে মরা মানসাই নদে পাকা সেতু | টেন্ডারের কাজ চলছে |
| ৫৫। | দিনহাটা - বলরামপুর - চিলাখানা সড়কে ৬ষ্ঠ কিমিতে বনিয়াদহাটে পাকা সেতু | টেন্ডারের কাজ চলছে |
| ৫৬। | পুন্ডিবাড়ি - বাণেশ্বর সড়কে ৮ম কিমিতে ঘোড়ামারা নদে (২ নং) পাকা সেতু | টেন্ডারের কাজ চলছে |

| ১ | ২ | ৩ |
|---|---|---|
| ৫৭। | বক্সিরহাট - জোড়াই সড়কের ২য় কিমিতে বুড়া রাইড নদীতে পাকা সেতু | টেন্ডারের কাজ চলছে |
| ৫৮। | মাথাভাঙা - চ্যাংড়াবান্ধা সড়কে ধরলা নদীর বর্তমান সেতুর ওপর পাকা ডেক নির্মাণ | টেন্ডারের কাজ চলছে |
| ৫৯। | কোচবিহার - মাথাভাঙা সড়কে খুঁটিমারিতে পাকা সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ৬০। | কোচবিহার - দিনহাটা সড়কে ৫ম কিমিতে তোরসা নদীর ওপর পাকা সেতু | কাজ চলছে |
| ৬১। | কোচবিহার - বাণেশ্বর - আলিপুরদুয়ার সড়কে ৯ম কিমিতে বাউটি নদীতে পাকা সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ৬২। | কালজানি স্বাস্থ্যকেন্দ্র সংযোগকারী সড়কে ঘরঘরিয়া নদীতে সেতু | কাজ চলছে |
| ৬৩। | মাথাভাঙা - শীতলকুচি সড়কে ধরলা নদীর ওপর সেতু | কাজ চলছে |
| ৬৪। | তুফানগঞ্জ - কামাক্ষ্যাগুড়ি সড়কে মরা রায়ডাক নদীর ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ৬৫। | দিনহাটা - গোঁসাইমারি সড়কে রথবাড়ি ঘাটে বর্তমান দুর্বল সেতুর স্থলে পাকা সেতু | ৭৬% কাজ শেষ হয়েছে |
| ৬৬। | মরতোর্ষা নদীর উপর বাবুরহাটে বর্তমান দুর্বল সেতুর স্থলে পাকা সেতু | ৩৫% কাজ শেষ হয়েছে |
| ৬৭। | মাথাভাঙা - শীতলকুচি সড়কের খুঁটিমারাতে সেতু ওপর সেতু | কাজটি শেষ হয়েছে |

**দক্ষিণ দিনাজপুর**

| ১ | ২ | ৩ |
|---|---|---|
| ৬৮। | বুনিয়াদপুর - বালুর ঘাট সড়কে বংশীহারিতে ট্যাঙ্গন নদের ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |

| ১ | ২ | ৩ |
|---|---|---|
| ৬৯। | মালদহ - বালুরঘাট বিকল্প পথে আমতলিঘাটে পুনর্ভবা নদীর ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ৭০। | চকভৃগু - তপন সড়কে (ভায়া দালালহাট) খাসিয়াখারি নদীর উপরে পাকা সেতু | আর আই ডি এফ-৫ অন্তর্ভূক্তির জন্য প্রস্তাবটি পাঠানো হয়েছে |
| ৭১। | পাতিরামপুর - কুমারগঞ্জ সড়কে ইছামতি নদীর উপর পাকা সেতু নির্মাণ | আর. আই. ডি. এফ.-৫ অন্তর্ভূক্তির জন্য প্রস্তাবটি পাঠানো হয়েছে |
| ৭২। | হিলি-বালুরঘাট সড়কে ২৬ কিমিতে যমুনা নদীর উপর সেতু | কাজ চলছে |
| **উঃ দিনাজপুর** | | |
| ৭৩। | ইটহার - চূড়ামন - খড়বা সড়কে মাধবপুরঘাটে মহানন্দা নদীর ওপর সেতু | কাজ চলছে |
| ৭৪। | শিবপুর - মহীপালদীঘি - উদয়পুর সড়কে তুলাই নদের ওপর সেতু | কাজ চলছে |
| ৭৫। | বুড়াহর - ইসলামপুর - পাটাগোড়া সড়কে পাকা সেতু নির্মাণ | কাজটি এখনও শুরু হয়নি |
| **বর্ধমান** | | |
| ৭৬। | আসানসোলের কাছে দামোদর নদের ওপর দিসেরগড়ে সেতু | কাজ চলছে |
| ৭৭। | নতুনহাটে অজয় নদের ওপর সেতু | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ৭৮। | অজয় নদের ওপর ভেদিয়ায় সেতু | কাজ চলছে |
| ৭৯। | জামালপুর - করলাঘাট সড়কে দামোদর নদের ওপর সেতু | কাজ চলছে |

| ১ | ২ | ৩ |
|---|---|---|
| ৮০। | বর্ধমান - কালনা দখলপুরে বাঁকা নদের ওপর সেতু | কাজ চলছে |
| ৮১। | বর্ধমান - কাটোয়া সড়কে ১৫ কিমিতে ব্রাহ্মণী নদীর ওপরে সেতু | কাজ চলছে |
| ৮২। | আটাগন - শক্তিগড় সড়কে ৪র্থ কিমিতে বাঁকা নদের ওপর সেতু | কাজ চলছে |
| ৮৩। | অন্ডাল স্টেশন রোডে সিঙ্গারণ নদের ওপর সেতু | আর. আই. ডি. এফ.-৫-এর বিবেচনাধীন |
| ৮৪। | মেমারি - মন্তেশ্বর সড়কে বেহুলানদীর ওপর সেতু | আর. আই. ডি. এফ.-৫-এর বিবেচনাধীন |
| **মেদিনীপুর** | | |
| ৮৫। | নরদেউল - সাতসোল সড়কের ১১ কিমিতে কুবাই নদীতে সেতু | টেন্ডারের কাজ চলছে |

**পরিশিষ্ট—'খ'**

**আর. আই. ডি. এফ. পরিকল্পনায় নির্মিত রাস্তা**

| ক্রমিক সংখ্যা | জেলা ও পরিকল্পনা | ব্যয় লক্ষ টাকা | বর্তমান অবস্থা |
|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ |
| **আর. আই. ডি. এফ.-২** | | | |
| **বীরভূম** | | | |
| ১। | তারাপীঠ/বিচন্দ্রপুর/হাজীপুর/ময়ূরেশ্বর/কেটাসুর রোড (১ থেকে ৬ কিমি) (পোস্ট) দৃঢ়করণ ও প্রশস্তকরণ | ১০৪.০০ | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ২। | আহ্‌মেদপুর/কিমাহার/রামজীবনপুর রোড | ৫০০.০০ | কাজটি সম্পূর্ণ |

| ১ | ২ | | ৩ |
|---|---|---|---|
| | (০ থেকে ২৪ কিমি পোস্ট) | | হয়েছে |
| **উত্তর ২৪-পরগনা** | | | |
| ৩। | বিষ্ণুপুর/বেলেঘাটা রোড (১১.৫ কিমি) প্রশস্ত ও দৃঢ়করণ | ৩৭৮.০০ | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ৪। | হিঙ্গলগঞ্জ/দুলদুলি/হেমনগর রোড (০ থেকে ১৫ কিমি) | ১৮৯.০০ | কাজটি সম্পূর্ণ হয়েছে |
| ৫। | বসিরহাট - পিফা - মুরারিসা - কালিনগর রোড প্রশস্তকরণ। | ২৪০.০০ | কাজটি শেষ হওয়ার মুখে |
| ৬। | ব্যারাকপুর - বারাসত রোড প্রশস্ত ও দৃঢ়করণ এবং নীলগঞ্জ ক্যানেলের ৭ম কিমির উপর পাকা সেতু | ২১২.০০ | কাজটি শেষ হওয়ার মুখে |
| **দক্ষিণ ২৪-পরগনা** | | | |
| ৭। | দক্ষিণ বারাসত/মগরাহাট/উস্তি রোড ১৮ থেকে ১৯ কিমি পোস্ট প্রশস্ত ও দৃঢ়করণ | ২৯.০০ | কাজটি শেষ হয়েছে |
| ৮। | জয়নগর/জলাবেড়িয়া/কুলতলি রোড ১১ থেকে ১২.৫০ কিমি পোস্ট প্রশস্ত ও দৃঢ়করণ | ৪৭.০০ | কাজটি শেষ হয়েছে |
| ৯। | ঢোলা - নিশ্চিন্তপুর রোড ৫ থেকে ৬ কিমি পোস্ট প্রশস্ত ও দৃঢ়করণ | ৩১.০০ | কাজটি শেষ হয়েছে |
| ১০। | সরিষা হাট/বিড়লাপুর রোড ৫.৪ থেকে ৬.৪ কিমি পোস্ট প্রশস্ত ও দৃঢ়করণ | ৩৩.০০ | কাজটি শেষ হয়েছে |
| ১১। | বাসন্তী/হেরোভাঙ্গ রোডে ১৩ থেকে ১৫ কিমি ফুটপাতের উন্নতি সাধন | ৩৮.০০ | কাজটি শেষ হয়েছে |
| ১২। | সারাহাট/বিড়লাপুর রোড ৪ থেকে ৫.৪ এবং ১১ থেকে ১২.১ কিমি পোস্ট | ৭৯.০০ | কাজটি শেষ হয়েছে |

| ১ | ২ | | ৩ |
|---|---|---|---|
| ১৩। | লাউহাটি/ভাঙ্গন রোড ১৪ থেকে ১৫ কিমি পোস্ট প্রশস্ত ও দৃঢ়করণ | ২৩.০০ | কাজটি শেষ হয়েছে |
| ১৪। | গড়িয়া - বোড়াল রোড প্রশস্তকরণ | ১১৬.০০ | কাজটি শেষ হয়েছে |
| ১৫। | ডায়মন্ডহারবার - কাকদ্বীপ রোড প্রশস্তকরণ | ২১৩.০০ | কাজটি শেষ হয়েছে |
| ১৬। | দস্তিপুর দিঘির পার রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ৩৯.০০ | কাজটি শেষ হয়েছে |
| ১৭। | বারুইপুর - চম্পাহাটি রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ১৬১.০০ | কাজটি শেষ হয়েছে |
| ১৮। | হাটুগঞ্জ - পূর্ব বিষ্ণুপুর রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ২২৩.০০ | কাজটি শেষ হয়েছে |
| মুর্শিদাবাদ | | | |
| ১৯। | কুলি/মুরগ্রাম রোড ২০ থেকে ৩৩ কিমি পোস্ট | ২৬৬.০০ | কাজটি শেষ হয়েছে |
| ২০। | বহরমপুর - কান্দি রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ৭৬.০০ | কাজটি শেষ হয়েছে |
| মেদিনীপুর | | | |
| ২১। | গোপীবল্লভপুর/ফেকুঘাট রোড ৬, ৯, ১১ পোস্ট প্রশস্ত ও দৃঢ়করণ | ৮৯.০০ | কাজটি শেষ হয়েছে |
| ২২। | এগরা/বাঁকু রোড ১৫ থেকে ২০ কিমি পোস্ট প্রশস্ত ও দৃঢ়করণ | ১৩৫.০০ | কাজটি শেষ হয়েছে |
| ২৩। | কন্টাই - বেলদা রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ৩৪৪.০০ | আর. আই. ডি. এফ.-৫-এ অন্তর্ভুক্ত করার জন্য প্রস্তাব প্রেরণ করা |

| ১ | ২ | | ৩ |
|---|---|---|---|
| | | | হয়েছে |
| হাওড়া | | | |
| ২৪। | বাগনান/আমতা রোড .০ থেকে ৪ প্রশস্ত ও দৃঢ়করণ | ৮৯.০০ | কাজটি শেষ হয়েছে |
| ২৫। | আমতলা/রাজাপুর/ডিহিভুরসুট রোড ৬.৯০ কিমি পোস্ট প্রশস্ত ও দৃঢ়করণ | ১৫৫.০০ | কাজটি শেষ হয়েছে |
| ২৬। | উলুবেড়িয়া - গড়চুমুক রোড ০ থেকে ৬ কিমি পোস্ট | ৯৭.০০ | কাজটি শেষ হয়েছে |
| ২৭। | বাগনান/শ্রীকোল/কামালপুর রোড ০ থেকে ৩ এবং ১৬ থেকে ২০.৬ কিমি পোস্ট | ১৬৯.০০ | কাজটি শেষ হয়েছে |
| নদীয়া | | | |
| ২৮। | চাকদা/নিমতলা রোড ০ থেকে ২ কিমি পোস্ট প্রশস্ত ও দৃঢ়করণ | ৪১.০০ | কাজটি শেষ হয়েছে |
| ২৯। | দেবগ্রাম/কাটোয়াঘাট রোড ০ থেকে ৩ কিমি পোস্ট প্রশস্ত ও দৃঢ়করণ | ৪২.০০ | কাজটি শেষ হয়েছে |
| ৩০। | দেবগ্রাম/তেহট্টঘাট রোড ০ থেকে ১ এবং ৩ থেকে ৪ কিমি পোস্ট প্রশস্ত ও দৃঢ়করণ | ২২.০০ | কাজটি শেষ হয়েছে |
| ৩১। | মহীষবাথান/মুরলিয়া রোড ০ থেকে ৩ কিমি পোস্ট প্রশস্ত ও দৃঢ়করণ | ৩৯.০০ | কাজটি শেষ হয়েছে |
| ৩২। | করিমপুর/নাটিভাঙার/নাজিপুর রোড বাইপাস ১৯.৩৩ থেকে ২১.৩৩ কিমি পোস্ট প্রশস্ত ও দৃঢ়করণ | ৩৬.০০ | কাজটি শেষ হয়েছে |
| ৩৩। | কুলগাছি/বেমিয়া রোড ০ থেকে ৭ কিমি পোস্ট | ১১৯.০০ | কাজটি শেষ হয়েছে |
| ৩৪। | পলাশী - বেতাই রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ১৬১.০০ | কাজটি শেষ হয়েছে |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| **হুগলি** | | | |
| ৩৫। | আরামবাগ/গৌড়হাটি রোড ০ থেকে ৪ কিমি পোস্ট | ১৭৮.০০ | কাজটি শেষ হয়েছে |
| ৩৬। | চুঁচুড়া - ধনিয়াখালি রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ৯৩.০০ | কাজটি শেষ হয়েছে |
| **বর্ধমান** | | | |
| ৩৭। | এস. টি. কে. কে. রোড থেকে পাটুলি রেল স্টেশন পর্যন্ত লিঙ্ক রোডের পাটুলি বাজার পর্যন্ত সম্প্রসারণ ৬ কিমি প্রশস্ত ও দৃঢ়করণ | ৭০.০০ | কাজটি শেষ হয়েছে |
| **পুরুলিয়া** | | | |
| ৩৮। | ঝালদা/গালা রোড ৮ থেকে ১৭ কিমি পোস্ট নতুন ফুটপাত তৈরি | ৯২.০০ | কাজ চলছে |
| ৩৯। | চকালতোর/বড়বাজার রোড ০ থেকে ১৪.১ কিমি পোস্ট | ২১৯.০০ | কাজ চলছে |
| ৪০। | মানবাজার/বান্দওয়ান/কুলপাড়া রোড ৩৫.১৭ থেকে ৪৩.১৭ কিমি পোস্ট | ১২৭.০০ | কাজ চলছে |
| ৪১। | লিঙ্ক রোড থেকে তান্না/হোসলা/আরসা ০ থেকে ৫ কিমি পোস্ট | ৬০.০০ | কাজ চলছে |
| ৪২। | শর্বরী - তিলুরি - পাঞ্চেত ড্যাম রোড | ২০৭.০০ | কাজটি শেষ হয়েছে |
| **বাঁকুড়া** | | | |
| ৪৩। | ছাত্নার যানজট এড়ানোর জন্য ১.৯ কিমি রাস্তার পুনর্বিন্যাস করা | ২৩.০০ | কাজটি শেষ হয়েছে |
| ৪৪। | মাজিয়াঘাট থেকে বাঁকুড়া রোডের প্রশস্তকরণ | ৫৬২.০০ | কাজটি শেষ হয়েছে |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| **দার্জিলিং** | | | |
| ৪৫। | খড়িবারি/দেবীগঞ্জ রোড ০ থেকে ৪ কিমি পোস্ট | ৬১.০০ | কাজটি শেষ হয়েছে |
| ৪৬। | শিলিগুড়ি মহকুমা পরিষদের অধীন মাটিগাড়া-ফাঁসিদেওয়া রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ৯৯.০০ | কাজটি শেষ হয়েছে |
| **উত্তর দিনাজপুর** | | | |
| ৪৭। | কাঁকি/গোয়াগাঁও রোড ভায়া চাকুলিয়া ২০ থেকে ২৭ কিমি পোস্ট | ১৪৮.০০ | কাজটি শেষ হয়েছে |
| ৪৮। | বসখোয়া - ফুলবারি বি ও পি রোড প্রশস্তকরণ | ৯৯.০০ | কাজটি শেষ হওয়ার মুখে |
| ৪৯। | সোনামাটি - বড়বিল্লা বি ও পি রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ১৬৭.০০ | কাজটি শেষ হয়েছে |
| **বীরভূম** | | | |
| ৫০। | খাগড়া - জয়দেব রোড প্রশস্তকরণ | ১০৭.০০ | কাজটি শেষ হয়েছে |
| ৫১। | দুবরাজপুর - পান্ডবেশ্বর রোড প্রশস্তকরণ | ১৪৩.০০ | কাজটি শেষ হয়েছে |
| **(আর. আই. ডি. এফ. - ৩)** | | | |
| **দক্ষিণ ২৪-পরগনা** | | | |
| ৫২। | ঢোলা/নিশ্চিন্তপুর (৩ কিমি) | ৮৮.২৬ | কাজ চলছে |
| ৫৩। | জয়নগর/জলা/বারিয়া (৭.৫০ কিমি) | ১৭৪.০০ | কাজ চলছে |
| ৫৪। | দক্ষিণ বারাসত/মগরাহাট (৬ কিমি) | ১৫৯.৫৪ | কাজ চলছে |
| ৫৫। | রায়পুর/পাথরপ্রতিমা (১০ কিমি) | ২৫০.০০ | কাজ চলছে |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| ৫৬। | সোরাহাট/বিড়লাপুর রোড (১.৭০ কিমি) | ৫২.০০ | কাজ শেষ হয়েছে |
| ৫৭। | বাসন্তী/হেরভবেড়িয়া (৭ কিমি) | ২১৩.০০ | কাজ চলছে |
| ৫৮। | সোনাপুর চক্রবেড়িয়া (১.৫৪ কিমি) | ৩৯.০০ | কাজ শেষ হয়েছে |
| ৫৯। | দক্ষিণ গড়িয়া কামপাহাটি (৮.২০ কিমি) | ২১৮.০০ | কাজ চলছে |
| ৬০। | শিখারপুর/কিলটি ক্যানেল (৩ কিমি) | ৮০.৭৭ | কাজ চলছে |
| ৬১। | সরিষা - নুরপর রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ৩৯৬.১২ | ৭০% কাজ শেষ হয়েছে |
| ৬২। | আমতলা - বারুইপুর রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ২৮২.০০ | ৫০% কাজ শেষ হয়েছে |
| ৬৩। | ঠাকুরপুকুর - বিবির হাট রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ৩২২.০০ | ৬০% কাজ শেষ হয়েছে |
| ৬৪। | পূর্ব বিষ্ণুপুর - রায়দীঘি রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ২২৫.০০ | ৬০% কাজ শেষ হয়েছে |
| **উত্তর ২৪-পরগনা** | | | |
| ৬৫। | গোবরডাঙা/গোপালপুর/হাট রোড ১১ কিমি | ৩০৪.৮৮ | কাজ চলছে |
| ৬৬। | খোলাপোতা/গেরাকুপি (৪.২০ কিমি) | ৫৮.৭০ | কাজ চলছে |
| ৬৭। | গোপালনগর/চৌবেড়িয়া (১৩ কিমি) | ৩৮৯.০৬ | কাজ চলছে |
| ৬৮। | হাবড়া/জখরা (৫ কিমি) | ১৩৪.৭৪ | কাজ চলছে |
| ৬৯। | বেড়াচাঁপা/বাদুরিয়া (১১.২০ কিমি) | ২৪৮.৪৪ | কাজ চলছে |
| ৭০। | নৈহাটি/জিরাট (১৩ কিমি) | ৩৬২.৯১ | কাজ চলছে |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| ৭১। | শিখারপুর/কুলটি (৩ কিমি) | ৮৩.৩২ | কাজ চলছে |
| ৭২। | সিন্দ্রি/বাঁসা বাইপাস (৬ কিমি) | ৯৯.৯৫ | কাজ চলছে |
| ৭৩। | তেকোরিয়া - বাদলদি - কেসিয়া (৩ কিমি) | ৪০.৬১ | কাজ চলছে |
| ৭৪। | চড়িদা - তাঁতুরি (৩ কিমি) | ৪০.৬২ | কাজ চলছে |
| ৭৫। | কেলতেরা - বড়বাজার (১০ কিমি) | ১৫৭.৮২ | কাজ চলছে |
| ৭৬। | পাহাড়গড় মোড়/গোলকুন্ডা মোড় (৩ কিমি) | ৩২.৩০ | কাজ চলছে |
| ৭৭। | বলরামপুর/বড়বাজার রোড (৫ কিমি) | ৭১.৪৯ | কাজ চলছে |
| ৭৮। | ঝালদা/বাঘমুন্ডি (৩ কিমি) | ৪৪.৬২ | কাজ চলছে |
| ৭৯। | পুরুলিয়া/হুড়া (৫ কিমি) | ৬৫.৬৬ | কাজ চলছে |
| ৮০। | বরাকর - পুরুলিয়া রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ৭৯.৪৭ | ৬০% কাজ শেষ হয়েছে |
| ৮১। | রঘুনাথপুর - চন্দনকিয়ারী | ৮৭.৪২ | ১৫% কাজ শেষ হয়েছে |
| ৮২। | ছরা - ইমনডিহ রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ১১৮.০০ | কাজ এখনও শুরু হয়নি |
| মুর্শিদাবাদ | | | |
| ৮৩। | বহরমপুর/হরিহরপাড়া/আমতলা (৬ কিমি) | ১১৬.০০ | কাজ শেষ হয়েছে |
| ৮৪। | রঘুনাথগঞ্জ/মিত্রপুর (৭.৪৬ কিমি) | ১৫৪.০০ | কাজ শেষ হয়েছে |
| ৮৫। | শেরপুর/বিষ্ণুপুর রোড (৮ কিমি) | ১৫০.৩৮ | কাজ শেষ হয়েছে |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| **উত্তর দিনাজপুর** | | | |
| ৮৬। | বোতলাবাড়ি/রুদেল/দোমহনা (১১ কিমি) | ২৮৭.৫২ | কাজ চলছে |
| **মালদা** | | | |
| ৮৭। | শামসি/আলাল (৯.১০ কিমি) | ১৭৯.৫২ | কাজ চলছে |
| ৮৮। | কালিয়াচক/গোপালগঞ্জ (৫.৫০ কিমি) | ১২৮.৬৮ | কাজ চলছে |
| ৮৯। | গাজল/আলাল (১১.৫০ কিমি) | ২৪৬.৬০ | কাজ চলছে |
| **বাঁকুড়া** | | | |
| ৯০। | সিমলাপাল/কৃষ্ণপুর (৩৪.১০ কিমি) | ৫৫৮.০০ | কাজ চলছে |
| ৯১। | বেলিয়াতোর - সোনামুখী রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ৬৮৬.০০ | ২০% কাজ শেষ হয়েছে |
| ৯২। | বাঁকুড়া-খাঁতরা রোড প্রশস্ত ও দৃঢ়করণ প্রশস্ত ও দৃঢ়করণ | ৫০৪.০০ | ২০% কাজ শেষ হয়েছে |
| ৯৩। | মেমারি/জাওগ্রাম (৭ কিমি) | ১৪১.৫১ | কাজ চলছে |
| ৯৪। | মাজেরগ্রাম/মালম্ব (৬ কিমি) | ১০৫.৮৩ | কাজ চলছে |
| ৯৫। | নতুনহাট/মুরতিপুর (১৯.৫০ কিমি) | ৫৬০.০০ | কাজ চলছে |
| ৯৬। | বর্ধমান/কালনা রোডের উন্নতি সাধন | ১৭২.৯০ | কাজ শুরু হয়েছে |
| ৯৭। | বর্ধমান/কাটোয়া রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ৩৮৩.৫৬ | ২০% কাজ হয়েছে |
| ৯৮। | নতুনডাঙা - পান্ডবেশ্বর রোড দৃঢ়করণ | ৮৬.৩২ | ৭০% কাজ হয়েছে |
| **বীরভূম** | | | |
| ৯৯। | নইহাটি/মিত্রপুর (১০ কিমি) | ২১৯.০০ | কাজ চলছে |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| ১০০। | বোলপুর-পুরন্দরপুর রোড প্রশস্তকরণ | ১৯৪.৯১ | কাজ সবেমাত্র শুরু হয়েছে |
| ১০১। | বোলপুর- পালিতপুর রোড প্রশস্তকরণ | ১৯৫.৬০ | কাজ সবেমাত্র শুরু হয়েছে |
| হুগলি | | | |
| ১০২। | চন্ডীতলা - শিয়াখালা (২৪ কিমি) | ৪২৯.৭৭ | কাজ চলছে |
| ১০৩। | এ সি খানপুর/দাসঘরা (৮ কিমি) | ১৯২.১০ | কাজটি শেষ হয়েছে |
| ১০৪। | পান্ডুয়া - কালনা রোড দৃঢ়করণ | ৪৯৮.১১ | ৮০% কাজ শেষ হয়েছে |
| ১০৫। | বেলমুড়ি - ভান্ডারহাটি রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ১৩৯.৯৫ | ৭০% কাজ শেষ হয়েছে |
| হাওড়া | | | |
| ১০৬। | মাটাপাড়া - ইছাপুর (৩ কিমি) | ১০৬.২০ | কাজটি শেষ হয়েছে |
| ১০৭। | আমতা/রাজাপুর/ডিহিভুরসুট (৮.৮৮ কিমি) | ৩৫০.৬৭ | কাজটি শেষ হয়েছে |
| ১০৮। | উলুবেড়িয়া/গড়চুমুক (৫.৬০ কিমি) | ১৯২.০০ | কাজটি শেষ হয়েছে |
| ১০৯। | শ্রীকল/শ্যামপুর (৫ কিমি) | ১৭৬.৭০ | কাজটি শেষ হয়েছে |
| ১১০। | সাঁকরাইল/মানিকপুর (৩ কিমি) | ১০৭.৭০ | কাজ চলছে |
| ১১১। | নরেন্দ্রপুর/আমতা রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ১৯২.৫২ | ৭০% কাজ হয়েছে |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| ১১২। | বোটানিক্যাল গার্ডেন/সাঁকরাইল রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ১৯২৮.০ | ৬০% কাজ হয়েছে |
| ১১৩। | হাওড়া/আমতা রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ১৫২.৯০ | ৬০% কাজ হয়েছে |
| **নদীয়া** | | | |
| ১১৪। | কৃষ্ণনগর/নবদ্বীপ ঘাট রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ১৩৯.০০ | ৯৯% কাজ শেষ হয়েছে |
| ১১৫। | পলাশী/বেতাই রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ১৬৩.২৫ | ৮০% কাজ শেষ হয়েছে |
| **জলপাইগুড়ি** | | | |
| ১১৬। | জলপাইগুড়ি/হলদিবাড়ি রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ১২১.০০ | ২০% কাজ শেষ হয়েছে |
| ১১৭। | ফালাকাটা/মাদারিহাট রাড প্রশস্ত ও দৃঢ়করণ | ২৩৮.০০ | ৫০% কাজ শেষ হয়েছে |
| **আর. আই. ডি. এফ. ৪** | | | |
| **দক্ষিণ ২৪-পরগনা** | | | |
| ১১৮। | বোদরা/চম্পাহাটি রোড (৯ কিমি থেকে ১৫ কিমি পোস্ট) | ১৮৮.০০ | কাজ চলছে |
| ১১৯। | সোনারপুর/খেয়াদা/গঙ্গাজোরারা রোড (১.২ থেকে ৩.৫ এবং ৫ থেকে ৮ কিমি পোস্ট) | ১৫৬.০০ | কাজ চলছে |
| ১২০। | সরারহাট - বিড়লাপুর রোড (০ থেকে ৩.৬ এবং ৮ থেকে ১১ কিমি পোস্ট এবং ১২.০৬৫ থেকে ১২.৮ কিমি পোস্ট) | ১৬৬.৩৩ | কাজ চলছে |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| ১২১। | বাসন্তী - হেরভাঙা রোড (১৫ থেকে (১৯.৮ কিমি পোস্ট এবং দুইটি লিংক রোড ২.৫ কিমি) | ১৫৬.০০ | কাজ চলছে |
| ১২২। | দক্ষিণ বারাসত - মগরাহাট - উস্তি রোড (৯ থেকে ১২ কিমি পোস্ট) | ১২৫.২০ | দরপত্র প্রস্তুতির পথে |
| ১২৩। | লক্ষ্মীকান্তপুর - ঢোলা রোড (৫ থেকে ৯.৭৫ কিমি পোস্ট) | ১৪২.৪১ | দরপত্র প্রস্তুতির পথে |
| ১২৪। | আমতলা/চড়িয়াল রোড (০.৫ থেকে ৬.০) প্রশস্ত ও দৃঢ়করণ | ১৩৮.০০ | কাজ সবেমাত্র শুরু হয়েছে |
| ১২৫। | আমতলা/চড়িয়াল রোড (১৩ থেকে ১৮) প্রশস্ত ও দৃঢ়করণ | ১৩৫.৫৫ | কাজ সবেমাত্র শুরু হয়েছে |
| ১২৬। | বজবজ রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ৩১৯.৯০ | ১০% কাজ শেষ হয়েছে |
| ১২৭। | কাকদ্বীপ/নামখানা রাড প্রশস্ত ও দৃঢ়করণ | ৫৩২.৫২ | ২০% কাজ শেষ হয়েছে |
| ১২৮। | উস্তি/সিরাকোল রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ১৯১.৯২ | ৬০% কাজ শেষ হয়েছে |
| **উত্তর ২৪-পরগনা** | | | |
| ১২৯। | সরবেড়িয়া/ধামাখালি রোড (০ থেকে ৫ কিমি পোস্ট) | ৯৯.৪০ | কাজ চলছে |
| ১৩০। | কানমাড়ি লিংক রোড (০ থেকে ৪ কিমি পোস্ট) | ১১৩.০০ | কাজটি চলছে |
| ১৩১। | বনগাঁ - বাগদা - বয়ড়া রোড প্রশস্ত ও দৃঢ়করণ | ১০৮৮.০০ | কাজটি সবেমাত্র শুরু হয়েছে |
| ১৩২। | হেলেঞ্চা/দত্তফুলিয়া রোড | ৬৬৫.০০ | দরপত্র আহ্বান |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| | প্রশস্ত ও দৃঢ়করণ | | করা হয়েছে |
| ১৩৩। | বসিরহাট - স্বরূপনগর পথের প্রশস্ত ও দৃঢ়করণ | ৬৭০.০০ | দরপত্র আহ্বান করা হয়েছে |
| ১৩৪। | সায়েস্তানগর পথের প্রশস্ত ও দৃঢ়করণ | ১৮২.০০ | দরপত্র আহ্বান করা হয়েছে |
| ১৩৫। | হাসনাবাদ - হিঙ্গলগঞ্জ রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ৩৫৬.০০ | দরপত্র আহ্বান করা হয়েছে |
| **বীরভূম** | | | |
| ১৩৬। | নলহাটি - মুরারই রোড (০-১৬ কিমি পোস্ট) | ৩৫৯.০০ | কাজ চলছে |
| ১৩৭। | তারাপীঠ - বীরচন্দ্রপুর - হাজীপুর-ময়ূরেশ্বর - কোটাসুর রোড (৬-১৬ কিমি পোস্ট) | ২৫০.০০ | কাজ চলছে |
| ১৩৮। | কীর্ণাহার - নানুর রোড (০-৮ কিমি পোস্ট) | ২১৯.০০ | কাজ চলছে |
| ১৩৯। | মুরারই - রাজাগ্রাম রোড (৬-১৪ কিমি পোস্ট) | ১৮০.০০ | কাজ চলছে |
| ১৪০। | আহমেদপুর - কীর্ণাহার - রামজীবনপুর রোড | ১৩৭.০০ | কাজ চলছে |
| ১৪১। | অঙ্গরগরিয়া - মামুদপুর-সুগুণপুর রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ৬৩.৬০ | দরপত্র আহ্বান করা হচ্ছে |
| ১৪২। | শানগর - বাগডোহরি - হরুকা রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ৫২.৫৮ | দরপত্র আহ্বান করা হচ্ছে |
| ১৪৩। | রামপুরহাট - দুমকা রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ৯৩.৯৮ | দরপত্র আহ্বান করা হচ্ছে |
| ১৪৪। | মুরারী - আমরাপাড়া রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ৯৩.৯৮ | দরপত্র আহ্বান করা হচ্ছে |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| ১৪৫। | বোলপুর - ইলামবাজার প্রশস্ত ও দৃঢ়করণ | ২৫২.০৫ | দরপত্র আহ্বান করা হচ্ছে |
| ১৪৬। | বোলপুর - নানুর রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ২৯৯.৬৫ | দরপত্র আহ্বান করা হচ্ছে |
| ১৪৭। | সিউরি - আমেদপুর রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ৮৫.৫০ | দরপত্র আহ্বান করা হচ্ছে |
| ১৪৮। | সাঁইথিয়া - সুলতানপুর রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ৭৮.৮৮ | দরপত্র আহ্বান করা হচ্ছে |
| ১৪৯। | শেওড়াকুড়ি - কুল্লারপুর রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ৩৯.৩২ | দরপত্র আহ্বান করা হচ্ছে |
| হাওড়া | | | |
| ১৫০। | মুন্সীরহাট - পেঁড়ো - খিলা-রাজাপুর রোডের (০-১৩.৪ কিমি পোস্ট) | ৭৩৭.৪৬ | কাজ চলছে |
| ১৫১। | উলুবেড়িয়া - পানপুর রোড (০-১১.৮৩ কিমি পোস্ট) | ৬৫৭.০৪ | কাজ চলছে |
| ১৫২। | ডোমজুর - বুলুহাটি - জগদীশপুর রোড (০-৭.৩ কিমি পোস্ট) | ৩২৬.৬০ | কাজ চলছে |
| ১৫৩। | ধুলাগড়ি - জুজুরসা - একবালপুর রোড (০-৯ কিমি পোস্ট) | ৪৫৪.০০ | কাজ চলছে |
| ১৫৪। | ধান্দালিয়া - শ্যামপুর রোড (০-৯.৫ কিমি পোস্ট) | ৪২১.৭০ | কাজ চলছে |
| ১৫৫। | শ্যামপুর - শিবপুর রোড (০-৮.৬ কিমি পোস্ট) | ৩১৩.২৬ | দরপত্র প্রস্তুতির পথে |
| ১৫৬। | হাওড়া - আমতা রোডের (২৫-২৯) প্রশস্ত ও দৃঢ়করণ | ১৩৮.৪০ | দরপত্র আহ্বান করা হচ্ছে |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| ১৫৭। | হাওড়া - আমতা রোডের (৩৪-৩৭) প্রশস্ত ও দৃঢ়করণ | ১০৪.৩৮ | দরপত্র আহ্বান করা হচ্ছে |
| ১৫৮। | নরেন্দ্রপুর - আমতা রোডের প্রশস্ত প্রশস্ত ও দৃঢ়করণ | ২২৯.০৯ | দরপত্র আহ্বান করা হচ্ছে |
| **মেদিনীপুর** | | | |
| ১৫৯। | সৌতনচক - টেঙ্গরাখালি রোডের (০-৫ কিমি পোস্ট) | ১৯.৫১ | কাজ চলছে |
| ১৬০। | ইটাবেড়িয়া - মুগবেড়িয়া রোড (০.৫-৪.৫ কিমি পোস্ট) | ১৩৭.৭৬ | কাজ চলছে |
| ১৬১। | এগরা - বাজকুল রোড (২০.২৫ কিমি পোস্ট) | ১৭১.৪৩ | কাজ চলছে |
| ১৬২। | বার্দা - খরপুর রোড (০-৫.৬ কিমি পোস্ট) | ১৫৮.০০ | কাজ চলছে |
| ১৬৩। | বাহারশোল - খেতুয়া রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ৯৫.২৪ | সবেমাত্র শুরু হয়েছে |
| ১৬৪। | কন্টাই - খেজুড়ি রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ৪৩৫.৫০ | এজেন্সি নির্বাচিত |
| ১৬৫। | খড়গপুর - কেশিয়ারি রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ১৬৮.৭৯ | সবেমাত্র শুরু হয়েছে |
| **নদীয়া** | | | |
| ১৬৬। | রানাঘাট - কৃষ্ণনগর রোড (২-৭ কিমি পোস্ট) (৭.৫১৫ - ৮.৬৭৫ কিমি পোস্ট, ৯-৯.২ কিমি পোস্ট এবং ১০.৪২-১২ কিমি পোস্ট) | ২১৮.৭২ | কাজ চলছে |
| ১৬৭। | রৌতারি - চাকদহ রোড (০-৬.২২৮ কিমি পোস্ট) | ১৮৯.৯৫ | কাজ চলছে |
| ১৬৮। | বীরনগর - আড়ংঘাটা রোড | ২৩৪.৬২ | কাজ চলছে |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| | (০-৬.৭০ কিমি পোস্ট) | | |
| ১৬৯। | হরিণঘাটা - গাইঘাটা রোড (০-৮.৩ কিমি পোস্ট) | ২৭২.৮৩ | কাজ চলছে |
| ১৭০। | চাকদহ - নিমতলা রোড (২-৯ কিমি পোস্ট) | ৩১৩.০৪ | কাজ চলছে |
| ১৭১। | হিজুলি - মাতিয়ারি রোড (৩-৭.৩৫ কিমি পোস্ট) | ১১২.৮৮ | কাজ চলছে |
| ১৭২। | কুলগাছি - বামিয়া রোড (৭-১০.০২৬ কিমি পোস্ট) | ৯৪.১২ | কাজ চলছে |
| ১৭৩। | তেহট্ট - শ্যামনগর রোড (০-৭.৪৭৩ কিমি পোস্ট) | ২৬৭.০০ | কাজ চলছে |
| হুগলি | | | |
| ১৭৪। | চন্ডীতলা - শিয়াখালা - চাঁপাডাপা রোড (২৪-৩৬.২০ কিমি পোস্ট) | ৩২৯.৬১ | কাজ চলছে |
| ১৭৫। | সুলতানগাছা - খানপুর - দশঘড়া রোড (১১-২৪ কিমি পোস্ট) | ৪৫০.৪২ | কাজ চলছে |
| ১৭৬। | চুঁচুড়া-ধনেখালি রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ৬২৬.৫৮ | দরপত্র আহ্বান করা হচ্ছে |
| ১৭৭। | সালকিয়া - চন্ডীতলা রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ১৬০.৭৬ | সবেমাত্র শুরু হয়েছে |
| ১৭৮। | তারকেশ্বর - চন্দনদীঘি রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ৩২৩.৩৯ | সবেমাত্র শুরু হয়েছে |
| ১৭৯। | বৈঁচি - জামনা - বৈদ্যপুর রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ১৯১.৪৪ | সবেমাত্র শুরু হয়েছে |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| **বাঁকুড়া** | | | |
| ১৮০। | জয়রামবাটী - লিঙ্ক রোড, নেতাজী মোড় পর্যন্ত (০-১১ কিমি পোস্ট) | ৩৪০.০০ | কাজ চলছে |
| ১৮১। | বিষ্ণুপুর - পাত্রসায়র রোড (৮-৩২ কিমি পোস্ট) লিঙ্ক রোড (৯ কিমি পোস্ট) এবং বিষ্ণুপুর-সোনামুখী - রাঙামাটি রোডের একটি অংশ (০-৭ কিমি পোস্ট) | ৭৬৯.১০ | কাজ চলছে |
| ১৮২। | শালতোড়া - পুরুলিয়া রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ২১২.০০ | এজেন্সি নির্বাচিত হয়েছে |
| ১৮৩। | বাঁকুড়া - শালতোড়া রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ২১২.০০ | এজেন্সি নির্বাচিত হয়েছে |
| **বর্ধমান** | | | |
| ১৮৪। | রাণীগঞ্জ - মঙ্গলপুর রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ৭১.০৬ | দরপত্র আহ্বান করা হচ্ছে |
| ১৮৫। | অন্ডাল - উখরা রাডের প্রশস্ত ও দৃঢ়করণ | ২৩৪.৬৯ | দরপত্র আহ্বান করা হচ্ছে |
| ১৮৬। | মোরী - মন্তেশ্বর রোডের প্রশস্ত ও দৃঢ়করণ | ৪৮৮.০০ | দরপত্র আহ্বান করা হচ্ছে |

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 577,94,47,000 only be granted for expenditure under Demand No. 25, Major Heads : "2059—Public Works, 2205—Art and Culture (Buildings) 2216—Housing (Buildings), 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries (Buildings), 4059—Capital Outlay on Public Works, 4202—Capital Outlay on Education, Sports, Art and Culture (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health (Buildings), 4210— Capital

Outlay on Medical and Public Health (Public Health) (Buildings), 4211 —Capital Outlay on Family Welfare (Buildings), 4216—Capital Outlay on Housing (Buildings), 4220—Capital Outlay on Information and Publicity (Buildings), 4250—Capital Outlay on Other Social Services (Buildings), 4403—Capital Outlay on Animal Husbandary (Excluding Public Undertakings) (Buildings), 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) (Buildings), 4425—Capital Outlay on Co-operation (Buildings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 1,90,72,17,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Kshiti Goswami on Demand No. 25 & 79 were taken as read)

## DEMAND No. 26

### Major Head : 2070—Other Administrative Services (Fire Protection and Control

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 71,73,55,000 only be granted for expenditure under Demand No. 26, Major Head : "2070—Other Administrative Services (Fire Protection and Control" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 23,67,27,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Asok Bhattacharya on Demand No. 26 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ২০০০-২০০১ সালে ২৬ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২০৭০—অন্যান্য প্রশাসনিক কৃত্যক (অগ্নি প্রতিরোধ ও নিয়ন্ত্রণ)" বাবদ ব্যয় নির্বাহের জন্য ৭১,৭৩,৫৫,০০০ টাকা অনুমোদন করা হোক। এই অঙ্কের মধ্যে ভোট অন অ্যাকাউন্টে অনুমোদিত ২৩,৬৭,২৭,০০০ টাকাও অন্তর্ভুক্ত। পৌর বিষয়ক বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণাধীন পশ্চিমবঙ্গ অগ্নি নির্বাপণ কৃত্যকের নিয়মিত ও অসামরিক প্রতিরক্ষা উভয় শাখার ব্যয় নির্বাহের জন্য এই অর্থ ধার্য করা হয়েছে। এই হিসাবের মধ্যে নতুন দমকল কেন্দ্র স্থাপনের জন্য প্রয়োজনীয় অর্থবরাদ্দের দাবি অন্তর্ভুক্ত করা হয়নি। এই ব্যাপারে মূলধনী ব্যয় ২৫নং দাবির অধীন এবং এই "৪০৫৯—পূর্তখাতে মূলধনী ব্যয় (অগ্নি প্রতিরোধ ও নিয়ন্ত্রণ)"-এর অন্তর্ভুক্ত হবে এবং পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী তা উত্থাপন করবেন।

২। বর্তমানে সারা রাজ্যে ৮৬টি অগ্নি নির্বাপণ কেন্দ্র আছে। এর মধ্যে ৫০টি নিয়মিত শাখার অধীন এবং বাকি ৩৬টি পশ্চিমবঙ্গ অগ্নি নির্বাপণ কৃত্যকের অসামরিক প্রতিরক্ষা শাখার অধীন। এর মধ্যে বেশির ভাগ অগ্নি নির্বাপণ কেন্দ্রগুলিই ভাড়া বাড়িতে অবস্থিত। পশ্চিমবঙ্গ সরকার সেইগুলিকে প্রয়োজনীয় আর্থিক সংস্থান ও জমি পাওয়া গেলে নিজস্ব স্থায়ী ভবনে স্থানান্তরের প্রচেষ্টা চালাচ্ছেন।

২.১। বর্তমানে যে অগ্নি-নির্বাপণ কেন্দ্রগুলি ভাড়া বাড়ি থেকে নিজস্ব স্থায়ী ভবনে সরিয়ে নেবার প্রচেষ্টা চলছে তার মধ্যে উত্তর ব্যারাকপুর, শিলিগুড়ি, তুফানগঞ্জ, উত্তরপাড়া, বনগাঁ এবং দার্জিলিং অগ্নি-নির্বাপণ কেন্দ্রগুলি উল্লেখযোগ্য। এদের মধ্যে তুফানগঞ্জ দমকল কেন্দ্রে নতুন ভবন খুব শীঘ্রই সমাপ্ত হবে বলে আশা করা যায়।

২.২। রাজ্য সরকার ভারত সরকার বরাদ্দকৃত দশম অর্থ কমিশনের অর্থে ইতিমধ্যেই ডায়মন্ড হারবার, রঘুনাথপুর, ঝাড়গ্রাম, রায়গঞ্জ এবং মুর্শিদাবাদের ধুলিয়ান অঞ্চলে পাঁচটি নতুন অগ্নি-নির্বাপণ কেন্দ্র স্থাপনের কাজ হাতে নিয়েছেন। উক্ত কাজগুলি এই বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণাধী পৌর বাস্তু অধিকার-এর নির্দেশনায় রূপায়িত হচ্ছে। উক্ত দমকল কেন্দ্রগুলির মধ্যে রঘুনাথপুর দমকল কেন্দেহর কাজ ইতিমধ্যেই সমাপ্ত হয়েছে এবং খুব শীঘ্রই তা চালু করা হবে। প্রসঙ্গক্রমে বলা যায় যে ঝাড়গ্রাম দমকল কেন্দ্রের নির্মাণ কাজও প্রায় সমাপ্তির মুখে।

এছাড়া রাজ্য সরকারের পরিকল্পনা খাতে বরাদ্দকৃত অর্থে বারুইপুর, বিধাননগর এবং কালনাতে দমকল কেন্দ্রের তিনটি নতুন ভবন নির্মাণের পরিকল্পনাও গ্রহণ করা হয়েছে। এর মধ্যে কালনা অগ্নি-নির্বাপণ কেন্দ্রটির কাজ সমাপ্ত হয়েছে এং তা চালু করা

হয়েছে। পার্বত্য অঞ্চল উন্নয়ন প্রকল্পের অধীন ও সীমান্ত অঞ্চল উন্নয়ন প্রকল্পের অধীন কেন্দ্রীয় সহায়তায় যথাক্রমে, বিজনবাড়ি ও গঙ্গারামপুরে আরও দুইটি দমকল কেন্দ্র স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এর মধ্যে বিজনবাড়ি দমকল কেন্দ্রের কাজ সমাপ্ত প্রায় এবং খুব শীঘ্রই তা চালু করা যাবে।

২.৩। সীমান্ত অঞ্চল উন্নয়ন প্রকল্পে কেন্দ্রীয় সরকার এ যাবৎ ২.৯৭ কোটি টাকা বরাদ্দ করেছেন। এই প্রকল্পে বরাদ্দকৃত অর্থে গঙ্গারামপুর, মালদার ইংলিশবাজারে, বনগাঁ, বসিরহাট এবং ইসলামপুরে দমকলকেন্দ্রের পাঁচটি নতুন ভবন নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে। এর মধ্যে গঙ্গারামপুর দমকল কেন্দ্রের কাজ শেষ হয়েছে এবং খুব শীঘ্রই তা চালু করা হবে।

২.৪। পশ্চিমবঙ্গের সীমান্ত অঞ্চলে এবং শিল্পাঞ্চলে অগ্নি-নির্বাপণ পরিষেবা ব্যবস্থা আরও সম্প্রসারণের চেষ্টা অব্যাহত রয়েছে। এই প্রকল্পের অধীন যে দমকল কেন্দ্রগুলি স্থাপনের প্রচেষ্টা চলছে তার মধ্যে ফলতা, শ্রীরামপুর, কামারহাটি এবং বসিরহাট প্রভৃতি স্থানের নাম উল্লেখযোগ্য।

২.৫। নতুন অগ্নি-নির্বাপণ কেন্দ্র স্থাপনের পাশাপাশি সরকার পশ্চিমবঙ্গ অগ্নি-নির্বাপণ কৃত্যকের কর্মচারিদের আবাসনগুলির সংস্কার সাধনের কাজগুলিও অব্যাহত রেখেছেন। কুচবিহারে অবস্থিত আবাসনগুলির সংস্কার সাধনের বিষয়টি এই ব্যাপারে উল্লেখযোগ্য।

৩। দমকল প্রশাসনকে আরও দৃঢ় ও গতিশীল করার লক্ষ্যে উত্তরবঙ্গের "এইচ" এবং দক্ষিণবঙ্গের "ডি" ডিভিসন কেন্দ্র দুটিকে ভেঙ্গে যথাক্রমে এইচ—১ ও এইচ—২ এবং ডি—১ ও ডি—২ মোট ৪টি ডিভিসন করা হয়েছে। এর ফলে অগ্নি-নির্বাপণ কৃত্যকের মোট ডিভিসন সংখ্যা দাঁড়াল দশে। প্রসঙ্গক্রমে বলা যায় যে ডি—২ এবং এইচ—২ ডিভিসনগুলি ইতিমধ্যেই চালু করা হয়েছে।

৪। উপযুক্ত প্রশিক্ষণ ও আধুনিক অগ্নি-নির্বাপণ ব্যবস্থার সঙ্গে পরিচয় ঘটিয়ে দমকল কর্মিদের দক্ষতা ও কর্মনিপুণতা বৃদ্ধি ঘটাবার জন্য পশ্চিমবঙ্গ অগ্নি-নির্বাপণ কৃত্যকের প্রশিক্ষণ কেন্দ্রটি স্থাপিত হয়েছে। দমকল বাহিনীর সকল স্তরের কর্মিদের দক্ষতা ও তৎপরতা বৃদ্ধির উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্র মন্ত্রকের সাথে প্রয়োজনবোধ আলোচনার ভিত্তিতে উক্ত প্রশিক্ষণ কেন্দ্রে রাজ্য সরকার বেসিক এবং অ্যাডভান্স কোর্স ফর সিমেন এবং সা অফিসার্স কোর্স, ফায়ার সেফটি ইঞ্জিনিয়ারিং এ পোস্ট ডিপ্লোমা ও ডিপ্লোমা কোর্স, বি. এ. ট্রেনিং কোর্স এবং রিফ্রেসার কোর্স প্রভৃতি চালু করার সিদ্ধান্ত গ্রহণ করেছেন।

গত বছরে এই কেন্দ্রের মাধ্যমে ৩৫০ জন বহিরাগত শিক্ষার্থীকে অগ্নি-নির্বাপণের বিভিন্ন কলাকৌশলের প্রশিক্ষণ দেওয়া হয়েছে। এছাড়া নাবিক গৃহ সমিতির পৃষ্ঠপোষকতায় আরও দুই শত একানব্বই জন শিক্ষার্থীকে সিমেন কোর্সের মাধ্যমে উপযুক্ত প্রশিক্ষণ ও আধুনিক অগ্নি-নির্বাপণের কলাকৌশলের প্রশিক্ষণ দেওয়া হয়েছে। এই প্রশিক্ষণ কেন্দ্রটির অন্যান্য আনুষঙ্গিক ব্যাপারে সুসংহত বৃদ্ধির জন্য পূর্ত দপ্তরের সহিত আলোচনাক্রমে একটি বিশেষ কার্যক্রম গ্রহণ করা হয়েছে।

৫। দমকল বাহিনী যাতে দক্ষতা বজায় রাখতে পারে ও আরও কর্মক্ষমতা ও সর্বশক্তি নিয়োজিত করে প্রশাসনকে দৃঢ় ও গতিশীল রাখতে পারে তার জন্য দমকল কর্মিদের চাকুরিগত বিভিন্ন সমস্যা ও দাবির মীমাংসা নিষ্পন্ন করার লক্ষ্যে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে।

৬। দমকল বাহিনীর কাজের সম্প্রসারণ ছাড়াও দমকলবাহিনীর দক্ষতা ও কর্মকুশলতা বৃদ্ধির উদ্দেশ্যে পুরানো ও ক্ষয়প্রাপ্ত যন্ত্রপাতির বদলে নতুন এবং আরও কার্যকর যন্ত্রপাতি অগ্রাধিকার ভিত্তিতে সংগ্রহ করার প্রচেষ্টা চলছে। রাজ্য সরকারের আর্থিক সীমাবদ্ধতা থাকা সত্ত্বেও এই উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ সরকার জেনারেল ইনসিওরেন্স কর্পোরেশনের কাছ থেকে এ পর্যন্ত ৩১১৬.৯৫ লক্ষ টাকা সংগ্রহ করেছেন। এই ঋণের টাকায় যে সমস্ত প্রয়োজনীয় ও গুরুত্বপূর্ণ যন্ত্রপাতি কেনার সিদ্ধান্ত নেওয়া হয়েছে তার মধ্যে একটি ৫৪ মিটার উচ্চতাসম্পন্ন এরিয়াল ল্যাডার এবং ৮টি ওয়াটার টেন্ডার উল্লেখযোগ্য। ইতিমধ্যেই ১.৭৫ কোটি টাকায় ১৬ কিলো লিটার ধারণ ক্ষমতাসম্পন্ন পাঁচটি ওয়াটার টেন্ডার ক্রয়ের ব্যাপারে প্রয়োজনীয় অনুমোদন পাওয়া গেছে। প্রচন্ড জলের অভাবে আগুন নেভানোর কাজ ব্যাহত হলে এদের সাহায্য নেওয়া যাবে।

অগ্নি-নির্বাপণ কৃত্যককে আধুনিকীকরণের উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ অগ্নি-নির্বাপণের সদর কার্যালয় এবং নিয়ন্ত্রণ কক্ষকে কম্পিউটার ব্যবস্থার আওতায় আনার ও দমকলবাহিনীর নেটওয়ার্ককে শক্তিশালী ও দক্ষকরণের উদ্দেশ্যে সমস্ত দমকল কেন্দ্রগুলিকে ওয়ারলেস সংযোগের মাধ্যমে আবদ্ধ করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। ইতিমধ্যেই ই. পি. এ. বি. এক্স. পদ্ধতিতে অগ্নি-নির্বাপণ কৃত্যকের মূল অফিসের আবদ্ধ করার কাজ সমাপ্ত হয়েছে। এই প্রকল্পের মাধ্যমে দমকল বাহিনীর কার্যক্ষমতা অবশ্যই বৃদ্ধি পাবে।

প্রসঙ্গক্রমে উল্লেখযোগ্য যে ইতিমধ্যেই পশ্চিমবঙ্গ দমকল বিভাগ কর্তৃক এ যাবৎ ব্যবহৃত বহু পুরানো বহনযোগ্য ওয়ারলেস সেট বাতিল করে অত্যন্ত আধুনিক বহনযোগ্য ওয়াকিটকি যন্ত্র চালু করা হয়েছে। এছাড়া মোবাইল টেলিফোন ও পেজার যন্ত্রের ব্যবস্থাও প্রচলন করা হয়েছে। এই ব্যবস্থাগুলি চালু করায় দমকল বাহিনীর মধ্যে পারস্পরিক

যোগাযোগ ব্যবস্থার প্রভূত উন্নতি সাধন করা হয়েছে।

৭। দশম অর্থ কমিশনের বরাদ্দ অর্থে রাজ্য সরকার পাঁচটি দমকল কেন্দ্র স্থাপনের কাজ ছাড়াও অগ্নি-নির্বাপণের প্রয়োজনে বেশ কিছু অত্যাধুনিক যন্ত্রপাতি, যথা—ফায়ার টেন্ডার, ওয়াটার বাউসার প্রভৃতি সংগ্রহ করার প্রকল্পও গ্রহণ করেছেন। এই বাবদ বরাদ্দকৃত অর্থে রাজ্য সরকার ৪.৩২ কোটি টাকায় ১টি এরিয়াল ল্যাডার, দুইটি ওয়াটার টেন্ডার, একটি হিট ডিটেকটার যন্ত্র প্রভৃতি কেনার সিদ্ধান্ত গ্রহণ করেছেন। এছাড়া ঐ অর্থে রাজ্য সরকার কলকাতায় কয়েকটি অঞ্চলে রিজার্ভার স্থাপনের সিদ্ধান্ত গ্রহণ করেছেন। ইহার সাহায্যে অগ্নি-নির্বাপণের সময় দ্রুত জলের প্রয়োজনের চাহিদা মেটানো যাবে।

৮। পশ্চিমবঙ্গ অগ্নি-নির্বাপণ কৃত্যকের অগ্নি-নিরোধ শাখার কাজকর্ম বিশেষভাবে উল্লেখযোগ্য। আগুনের কবল থেকে জীবন ও সম্পত্তি রক্ষাই এর মূল উদ্দেশ্য। এটি একটি পরিষেবামূলক সংস্থা এবং এর উদ্দেশ্য হল জনসাধারণের মধ্যে অগ্নি প্রতিরোধ চেতনা বৃদ্ধি করা। এই শাখা আগুনের ক্ষতি থেকে সম্পত্তি রক্ষার উদ্দেশ্যে বিশেষ বিশেষ বাড়ির, বাণিজ্যিক প্রতিষ্ঠান, গুদাম ও ভবনের নক্সা পরীক্ষা করে থাকে ও অগ্নি-নির্বাপণ ব্যবস্থা কার্যকর করার সুপারিশ করে থাকে। এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে, ফায়ার লাইসেন্স এবং ফায়ার সার্টিফিকেট প্রদান পদ্ধতির সরলীকরণ করার জন্য ফায়ার সার্ভিস অ্যাক্ট সংশোধন করা হয়েছে ও এই আইন লঙ্ঘনকারিদের কঠোর শাস্তির বিধান রাখা হয়েছে।

প্রসঙ্গক্রমে বলা যায় যে, ১৯৯৯ সালের জানুয়ারি মাস থেকে ডিসেম্বর মাস পর্যন্ত অগ্নি-নির্বাপণ কৃত্যকের অগ্নি-নিরোধ শাখা ১২৫টি নূতন গৃহ নির্মাণ নক্সা পরীক্ষা করেছেন ও নিরাপত্তা বিষয়ে যথাযথ সুপারিশ প্রদান করেছেন। এ ছাড়া ৪৩টি বহুতল বিশিষ্ট বাড়ির অগ্নি-নিরোধক ব্যবস্থা দমকল বিভাগ যথাবিহিত পরীক্ষা করেছেন এবং তার সুপারিশ প্রদান করেছেন এবং ৩৯টি ঝুঁকি প্রবণ বাড়ির ক্ষেত্রে বিধিবদ্ধ সংস্থান রাখার যথোপযুক্ত উপদেশ প্রদান করেছেন। প্রসঙ্গক্রমে বলা যায় যে, দমকল বিভাগ এই আর্থিক বছরে আগুনের ক্ষয়ক্ষতি থেকে বাঁচানোর উদ্দেশ্যে আনুমানিক ১২,৩৬১টি প্যান্ডেল এবং মেলার সাময়িক তাঁবু সংস্থাপনের ক্ষেত্রে অগ্নি-নির্বাপণ ব্যবস্থা কার্যকর করার উদ্দেশ্যে যথাবিহীত সুপারিশ প্রদান করেছেন।

৯। অগ্নি-প্রতিরোধ ব্যবস্থায় সর্বসাধারণকে সচেতন করার উদ্দেশ্যে প্রতি বছর সারা রাজ্যব্যাপী একবার অগ্নি নিরাপত্তা সপ্তাহ পালন করার কর্মসূচি গ্রহণ করা হয়েছে। বিভিন্ন সভা সমিতি, প্রদর্শনী, প্রচার পুস্তিকা বিতরণ ও বিভিন্ন গণ মাধ্যমের সাহায্যে এই সচেতনতা বৃদ্ধির কাজ হয়ে থাকে। পশ্চিমবঙ্গ ফায়ার সার্ভিসেস আইনে শিল্প ও বাণিজ্যিক প্রতিষ্ঠান ও বহুতল বাড়ির নিরাপত্তা কর্মিদের দিয়ে আবশ্যিকভাবে বছরে

একবার মক্ ড্রিল করানোর বিধি ব্যবস্থা রাখা হয়েছে।

১০। ফায়ার লাইসেন্স সার্টিফিকেট এবং ফায়ার লাইসেন্স প্রদান পদ্ধতির ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার লাইসেন্সড্ এজেন্সি প্রবর্তন করার সিদ্ধান্ত গ্রহণ করেছেন। এই লাইসেন্সড্ এজেন্সি নিয়োগ করার কার্যাবলী প্রায় সমাপ্তির পথে। খুব শীঘ্রই এই লাইসেন্সড্ এজেন্সি নিয়োগ করা হবে।

প্রসঙ্গক্রমে বলা যায় যে, এই পদ্ধতিতে লাইসেন্স ফি ধার্য করার মাধ্যমে রাজস্বখাতে অর্থের যোগান বৃদ্ধির ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

১১। ১৯৯৯ সালের জানুয়ারি থেকে ডিসেম্বর পর্যন্ত সর্বমোট ৭,১৮৬টি আগুন নেভানোর সাধারণ ডাকে দমকলবাহিনী সাড়া দেয়। এর মধ্যে ৩৫টি বড় ধরনের অগ্নিকান্ড, ৭৯টি গুরুতর অগ্নিকান্ড, ৩০৮টি মাঝারি ধরনের অগ্নিকান্ড, ৩৩৯১টি ছোট অগ্নিকান্ড এবং ১,৫৬৮টি উদ্ধার ও বিশেষ ধরনের কাজে এবং ১,৮০৫টি আগুন লাগায় ভূয়া খবর ছিল। এ সমস্ত অগ্নিকান্ড এবং দুর্ঘটনা কবলিত সম্পত্তির আনুমানিক মূল্য ৪২৫.৩৯ কোটি টাকা যার মধ্যে ৩৭৯.৯২ কোটি টাকার সম্পত্তি দমকল বাহিনীর সময়োচিত হস্তক্ষেপের ফলে রক্ষা করা সম্ভবপর হয়েছে। এই সময়ের মধ্যে দমকল বাহিনীর অক্লান্ত প্রচেষ্টায় ৮৯৬টি অমূল্য প্রাণ রক্ষা করা সম্ভব হয়েছে।

প্রসঙ্গত, উল্লেখ করা যায় যে, যে সকল দমকল কর্মী তাদের জীবনের ঝুঁকি নিয়ে আগুনের মোকাবিলা করেন প্রায়ই তাদের সঙ্গে অযথা দুর্ব্যবহার করা হয়ে থাকে—যা অত্যন্ত পরিতাপের বিষয়। এই ধরনের ঘটনায় দমকল বাহিনীর মনোবল ও নিষ্ঠা ক্ষুন্ন হয়ে থাকে। তাই আমি মাননীয় সদস্যবৃন্দের কাছে আবেদন রাখি যে, আসুন আমরা এই বিষয়ে দমকল কর্মিদের পাশে দাঁড়িয়ে জনসাধারণের সহযোগিতা কামনা করি।

১২। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, দমকল পরিষেবা বর্তমান আধুনিক সমাজ জীবনের এক অতি প্রয়োজনীয় ও অপরিহার্য অংশ। সেইজন্য রাজ্য সরকার দমকল বাহিনীকে এমনভাবে গড়ে তুলতে উদ্যোগী যাতে এই সংস্থা সমাজের সার্বিক সেবার কাজে নিজেদের দায়-দায়িত্ব যথাযথ পালন করতে সক্ষম হয়। এই সার্বিক অবস্থানের কথা মাথায় রেখে রাজ্য সরকার আগামী দিনগুলিতে দমকল বাহিনীকে আরও কর্মক্ষম করে গড়ে তোলার লক্ষ্যে দমকল কর্মিদের ড্রিল ও প্যারেড বাধ্যতামূলক করেছেন। প্রসঙ্গত, মাননীয় সদস্যগণকে আমি জানাতে চাই যে, রাজ্যের দমকল বিভাগের বেশ কিছু অগ্নি-নির্বাপণ কেন্দ্রগুলিতে এখনও যথেষ্ট পরিমাণে প্রয়োজনীয় যন্ত্রপাতি ও লোকবলের অভাব থাকা সত্ত্বেও দমকল বাহিনী বিগত বছরে তাদের নিষ্ঠা, কর্তব্য পরায়ণতা ও উদাহরণমূলক সাহাস-এর মাধ্যমে বহু অমূল্য জীবন ও সম্পত্তি আগুনের ক্ষয়ক্ষতি থেকে

রক্ষা করতে সমর্থ হয়েছেন। দমকল বাহিনীর এই নিরলস ও অক্লান্ত সেবাকে সম্মানিত করার জন্য একজন দমকল কর্মীকে রাষ্ট্রপতি পদকে সম্মানিত করা হয়েছে।

১৩। দমকল বাহিনীকে আরও সুশৃঙ্খল ও কর্মক্ষম করে তোলার উদ্দেশ্যে রাজ্য সরকার তাদের চাকুরিগত বিভিন্ন সমস্যা ও দাবির মীমাংসা করার জন্য ইতিমধ্যেই প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছেন।

অগ্নি-প্রতিরোধ ও নিরাপত্তা বিষয়ে সরকারের এই প্রচেষ্টা সমাজের সকল শ্রেণীর মানুষের সহযোগিতা লাভ করবে—এই আবেদন রাখছি।

মহাশয়, এই বক্তব্য রেখে আমি সভার অনুমোদনের জন্য আমার দাবি উপস্থিত করছি।

## DEMAND No. 27

### Major Head : 2070—Other Administrative Services (Excluding Fire Protection an Control)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 180,24,64,000 only be granted for expenditure under Demand No. 27, Major Head : "2070—Other Administrative Services (Excluding Fire Protection an Control)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 59,48,13,000 already voted on account)

(Printed Budget Speech of Dr. Srikumar Mukherjee on Demand No. 27 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের পরামর্শক্রমে আমি ২৭ নং দাবির অধীন "২০৭০—অপরাপর প্রশাসনিক কৃত্যক (অগ্নি-সুরক্ষা ও নিয়ন্ত্রণ ব্যতীত)" মুখ্যখাতে ২০০০-২০০১ সালের জন্য ১৮০,২৪,৬৪,০০০ (একশত আশি কোটি চব্বিশ লক্ষ চৌষট্টি হাজার) টাকার প্রয়োজনীয় ব্যয় মঞ্জুরির প্রস্তাব পেশ করার অনুমতি প্রার্থনা করছি। ইতোমধ্যে গৃহীত ২০০০-২০০১ সালের ভোট-অন-অ্যাকাউন্টের ৫৯,৪৮,১৩,০০০ (উনষাট কোটি আটচল্লিশ লক্ষ তের হাজার) টাকা এর মধ্যে মধ্যে অন্তর্ভুক্ত রাখা হয়েছে।

২। মোট মঞ্জুরির একটি বড় অংশ অসামরিক প্রতিরক্ষা সংক্রান্ত ব্যবস্থাবলী রূপায়ণ ও গৃহরক্ষী সংস্থার কার্যকলাপ বজায় রাখার জন্য ধার্য করা হয়েছে।

৩। এই দাবি পেশ করার সুমুহূর্তে স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের মুখ্য দিকগুলি আমি সভার সম্মুখে উপস্থিত করতে চাই।

**৪। সংগঠন**

৪.১। ষাটের দশকের গোড়ায় চিন-ভারত সীমান্তবিরোধ যখন জনজীবনকে ব্যাপকভাবে বিপর্যস্ত করে তখনই প্রতিষ্ঠা হয় অসামরিক প্রতিরক্ষা সংস্থার। যুদ্ধের ধ্বংসকান্ডে বিপন্ন জনসাধারণকে সহায়তা প্রদানই ছিল প্রাথমিক লক্ষ্য। কালক্রমে অসামরিক প্রতিরক্ষা সংস্থার ভূমিকায় বিস্তর পরিবর্তন ঘটে যায়। আকস্মিক ঘটনাপ্রবাহ, প্রাকৃতিক দুর্যোগ এবং সামাজিক বিশৃঙ্খলাজনিত যে কোনও ধরনের বিপর্যয় ঘটে গেলে সেই বিপর্যয় মোকাবিলা করাও এই সংস্থার কার্যকলাপের অঙ্গীভূত হয়েছে। অসামরিক প্রতিরক্ষা সংস্থা সমস্ত শাখাসহ প্রয়োজনকালে জনসাধারণের পাশে দাঁড়িয়ে জনসাধারণের সহায়তায় প্রস্তুত থাকে।

৪.২। অসামরিক প্রতিরক্ষা সংস্থা দুইটি সুস্পষ্ট পৃথক সংস্থাপনায় পরিচালিত হয়ে থাকে—(ক) গৃহরক্ষী এবং (খ) অসামরিক প্রতিরক্ষা। প্রতিটি সংস্থার নিজস্ব কিছু দায়িত্ব আছে, নিচের বিবরণে সেগুলো উল্লেখ করা হ'ল।

**৫। গৃহরক্ষী সংস্থা**

৫.১। এই সংস্থাটি তিনটি অংশে বিভক্ত ঃ

(ক) কলকাতা গৃহরক্ষী সংস্থা ;

(খ) জেলা গৃহরক্ষা সংস্থা ;

(গ) সীমান্ত শাখা গৃহরক্ষী সংস্থা।

৫.১.১। প্রায় ৪৭,০০০ (সাতচল্লিশ হাজার) গৃহরক্ষী স্বেচ্ছাসেবক অনুভুক্তির লক্ষ্যমাত্রার ভিত্তিতে প্রায় ২৩,০০০ (তেইশ হাজার) গৃহরক্ষী স্বেচ্ছাসেবক বর্তমানে গৃহরক্ষী সংস্থায় তালিকাভূক্ত। সমাজের সকল অংশের মানুষের মধ্যে থেকে এদের ভর্তি করা হয় এবং কাজের জন্য ডাকা হ'লে এদের পোষাক এবং কর্তব্য ভাতা দেওয়া হয়ে থাকে।

৫.২। গৃহরক্ষী সংস্থা একটি স্থায়ী সংস্থাপন ব্যবস্থায় সংগঠিত যার প্রধান হলেন পুলিশের মহানির্দেশক পদমর্যাদার একজন কম্যান্ডান্ট জেনারেল। কলকাতার পুলিশ কমিশনার

হলেন গৃহরক্ষী সংস্থার অতিরিক্ত কম্যান্ডান্ট জেনারেল। তিনি কলকতা গৃহরক্ষী সংস্থার দায়িত্বপ্রাপ্ত। জেলাগুলিতে সামগ্রিক দায়িত্বে থাকেন জেলার পুলিশ সুপারিটেন্ডেন্টগণ। রাজ্য কম্যান্ডান্ট জেনারেলের অধীনে একজন কম্যান্ডান্ট সীমান্ত শাখা গৃহরক্ষী সংস্থার প্রধান।

৫.৩। **গৃহরক্ষীদের দায়িত্ব ও কর্তব্য**

আইন-শৃঙ্খলা রক্ষায় পুলিশকে সহায়তা করা, যানবাহন নিয়ন্ত্রণ ও সরকারি ও আধা-সরকারি সংস্থার সম্পত্তি প্রহরার কাজে গৃহরক্ষী স্বেচ্ছাসেবকদের নিয়মিতভাবে মোতায়েন করা হয়ে থাকে। এ ছাড়া, প্রতি বছর জানুয়ারি মাসে গঙ্গাসাগরমেলার জন্য পুলিশকে সহায়তা করা এবং ভারতের বিভিন্ন প্রান্ত থেকে সাগরমেলায় সমাগত তীর্থযাত্রীদের নিরাপত্তা সুনিশ্চিত করার কাজে বিপুলসংখ্যক গৃহরক্ষী স্বেচ্ছাসেবক মোতায়েন করা হয়। পূজা-উৎসবাদিতে সম্প্রীতি ও দর্শনার্থীদের নিরাপত্তা বজায় রাখার কাজেও গৃহরক্ষী স্বেচ্ছাসেবকরা পুলিশের সঙ্গে একযোগে কাজ করে থাকে। প্রতি বছর প্রজাতন্ত্র দিবস এবং ৬ই ডিসেম্বর বার্ষিক গৃহরক্ষী ও অসামরিক প্রতিরক্ষা দিবস উপলক্ষে অনুষ্ঠিত সম্মিলিত কুচকাওয়াজ প্রদর্শনীতেও তারা অংশগ্রহণ করে থাকে।

তা ছাড়া, নির্বাচনের সময় (পঞ্চায়েত পৌরসভা ও সাধারণ নির্বাচন) কলকাতা ও জেলাগুলিতে আইন-শৃঙ্খলা রক্ষার কাজে পুলিশকর্মিদের সঙ্গে তাদেরও মোতায়েন করা হয়।

৫.৪। **সীমান্ত শাখা গৃহরক্ষী বাহিনীর কর্তব্য**

সীমান্ত শাখা গৃহরক্ষী বাহিনীর সদস্যরা আমাদের আন্তর্জাতিক সীমান্ত প্রহরার কাজে সহায়তা করে এবং এই ধরনের কাজের সঙ্গে সংশ্লিষ্ট ঝুঁকি ও বিপদ সাহসিকতার সঙ্গে মোকাবিলা করে বিশ্বস্ততার সঙ্গে তাদের কর্তব্য সম্পাদন করে। সীমান্তবর্তী অঞ্চলে স্বাভাবিক পরিস্থিতিতে এবং উত্তেজনাপূর্ণ সময়ে তারা সীমান্তবর্তী গ্রামগুলিতে স্থানীয় নিরাপত্তা বজায় রাখতে সাহায্য করে এবং এর দ্বারা স্থানীয় অধিবাসীদের জমি আগলে পড়ে থাকার মনোবল বৃদ্ধি করে এবং সীমান্ত বরাবর ছোটখাট চুরি ইত্যাদি ঘটনার প্রতিবন্ধক হিসাবে কাজ করে। আপৎকালীন পরিস্থিতিতে দূরসংযোগ রক্ষাকারী লাইন সুরক্ষিত রাখা এবং সীমান্তবর্তী অঞ্চলে অভ্যন্তরীণ নিরাপত্তা সংক্রান্ত সমস্যা মোকাবিলা করার কাজে তারা স্থানীয় প্রশাসনকে সাহায্য করে।

৫.৫। **গৃহরক্ষীদের আবাসন ব্যবস্থা**

গৃহরক্ষীদের জন্য কোনও পৃথক ব্যারাকের ব্যবস্থা নেই। ব্যারাকের সুবিধা না

থাকায় জেলাগুলিতে কর্তব্যপালনের জন্য আহুত গৃহরক্ষীদের অনেক সমস্যার সম্মুখীন হতে হয়। এই সমস্যার সমাধানকল্পে সরকার জেলাগুলিতে গৃহরক্ষীদের জন্য ব্যারাক স্থাপনের সিদ্ধান্ত নিয়েছে। দার্জিলিং ও মেদিনীপুর জেলায় ব্যারাকের নির্মাণকার্য শুরু হয়েছে। পুরুলিয়া, কোচবিহার ও হাওড়া জেলা থেকে ব্যারাক নির্মাণের পরিকল্পনা দাখিল করা হয়েছে। এই বছরে ব্যারাক নির্মাণের জন্য দশ লক্ষ টাকা সম্ভাব্য ব্যয় হিসাবে ধরা হয়েছে।

**৫.৬। গৃহরক্ষীদের প্রশিক্ষণ**

গৃহরক্ষীদের প্রশিক্ষণের জন্য কোনও প্রতিষ্ঠান এ যাবৎ ছিল না। এই অসুবিধা দূর করার উদ্দেশ্যে সরকার উত্তর দিনাজপুর জেলার ইটাহারে একটি কেন্দ্রীয় প্রশিক্ষণ প্রতিষ্ঠান স্থাপনের সিদ্ধান্ত নিয়েছে। এই প্রতিষ্ঠানের নির্মাণকার্য পুরোদমে চলছে এবং এই বছরে এ বাবদ ২০ লক্ষ টাকা সম্ভাব্য ব্যয় বাবদ ধরা হয়েছে।

**৫.৭। গৃহরক্ষীদের কর্তব্য ভাতা**

গৃহরক্ষী স্বেচ্ছাসেবকদের কর্তব্য ভাতা এ যাবৎ বিভিন্ন সময়ে সংশোধন করা হয়েছে এবং বর্তমানে তাদের দৈনিক মাথাপিছু ৯৩ টাকা কর্তব্য ভাতা প্রদান করা হয়।

**৬। অসামরিক প্রতিরক্ষা সংস্থা**

৬.১। কলকাতা এবং বিভিন্ন জেলায় অসামরিক প্রতিরক্ষার নিয়মিত সংস্থাপনা রয়েছে। সিনিয়র স্টাফ অফিসার ইনস্ট্রাক্টর এবং স্টাফ অফিসার ইনস্ট্রাক্টরগণ উৎসাহী জনসাধারণকে বিভিন্ন পর্যায়ে অসামরিক প্রতিরক্ষার ব্যবস্থাবলী সংগঠিত করার জন্য প্রশিক্ষণ দিয়ে থাকে। বিভিন্ন অসামরিক প্রতিরক্ষা পরিষেবা এবং কন্ট্রোলরুমে মোতায়েনের জন্য তারা স্বেচ্ছাসেবক ভর্তি করে থাকেন। এই সব আধিকারিকেরা বিভিন্ন অসামরিক প্রতিরক্ষা সংক্রান্ত প্রকল্প প্রণয়ন ও রূপায়ণের কাজে স্থানীয় প্রশাসনিক কর্তৃপক্ষকে সাহায্য করেন। অসামরিক প্রতিরক্ষা সংস্থার স্বেচ্ছাসেবকরা প্রাকৃতিক দুর্যোগের সময় ত্রাণ, উদ্ধার ও পুনর্বাসনের কাজে মূল্যবান সেবাকার্য প্রদান করে থাকে। আপৎকালীন পরিস্থিতিতে, দুর্ঘটনা ও বিপর্যয়ে তাদের কাজ বিশেষ উল্লেখের দাবি রাখে। প্রতি বছর গঙ্গাসাগরমেলা, দুর্গাপূজা এবং শিল্পমেলা ও বইমেলাসহ বড় বড় মেলায় অসামরিক প্রতিরক্ষা সংস্থার স্বেচ্ছাসেবকদের মোতায়েন করা হয়। এই প্রসঙ্গে, উত্তর দিনাজপুরের গাইসালে ভয়াবহ ট্রেন দুর্ঘটনার সময় অসামরিক প্রতিরক্ষা সংস্থার আধিকারিক ও স্বেচ্ছাসেবকরা যেভাবে শ্রম ও সেবার দ্বারা উদ্ধার কাজ করেছে তার অবশ্যই উল্লেখ করতে হয়। ত্রাণ ও উদ্ধারকার্যে অসামরিক প্রতিরক্ষা সংস্থার আধিকারিক ও স্বেচ্ছাসেবকদের

কাজ অত্যন্ত প্রশংসনীয়। দুর্যোগ ও বিপর্যয়ে অসামরিক প্রতিরক্ষা সংস্থার ভূমিকা জনসাধারণের সপ্রশংস স্বীকৃতি ও আস্থা অর্জন করেছে জেনে আমি সন্তোষ প্রকাশ করছি।

৬.২। বন্যা-সংক্রান্ত বার্তা ও পূর্বাভাষ রেণের জন্য উত্তরবঙ্গের কোচবিহার ও জলপাইগুড়ি এই দুটি জেলায় সেচ ও জলপথ বিভাগের প্রশাসনিক কর্তৃত্বাধীন উত্তরবঙ্গ বন্যান নিয়ন্ত্রণ কমিশন প্রতিষ্ঠিত বেতারবার্তা প্রেরণকেন্দ্রে মোতায়েনের জন্য পশ্চিমবঙ্গ অসামরিক জরুরি বাহিনীর সঙ্গে অসামরিক প্রতিরক্ষা জলবাহিনীর কর্মিদের প্রতি বছর প্রেরণ করা হয়। এই বছরে অসামরিক জরুরি বাহিনীর সদস্যদের যানবাহন নিয়ন্ত্রণের কাজে মোতায়েন করা হয়েছে। আমি সানন্দে জানাচ্ছি যানবাহন নিয়ন্ত্রণে পুলিশকে সহায়তা করার কাজে তারা সন্তোষজনকভাবে তাদের কর্তব্য সম্পাদন করছেন, যান নিয়ন্ত্রণে অসামরিক প্রতিরক্ষা জলবাহিনীও পুলিশকে সহায়তা করছে।

৬.৩। পশ্চিমবঙ্গ বন্যাপ্রবণ জেলাগুলিতে প্রতি বছর বর্ষাকালে ত্রাণ ও উদ্ধারকার্য পরিচালনার জন্য পশ্চিমবঙ্গ অসামরিক জরুরি বাহিনী ও অসামরিক প্রতিরক্ষা জলবাহিনী কর্মিদের মোতায়েন করা হয়। জলমগ্ন মানুষদের উদ্ধার ও দুর্গত এলাকায় ত্রাণসামগ্রী পাঠানোর কাজে তারা জেলা প্রশাসনকে সাহায্য করেন। আউট-বোর্ড মোটর-সংলগ্ন নৌকাসহযোগে এই কর্মচারিদের জেলা প্রশাসন অপরিহার্য নৈতিকরূপে গণ্য করে। এ বছর মালদা, উত্তর দিনাজপুর ও মুর্শিদাবাদ জেলার বন্যাকবলিত অঞ্চলে তারা প্রশংসনীয় কাজ করেছেন।

৬.৪। পুলিশ ও দমকল সংস্থাকে আপৎকালীন পরিস্থিতিতে সহায়তা করা ছাড়াও অসামরিক প্রতিরক্ষা সংস্থার নিজস্ব বিশেষীকৃত কার্যক্ষেত্র রয়েছে। গঙ্গাসাগরমেলার সময় অসামরিক প্রতিরক্ষা জলবাহিনী ও অসামরিক জরুরি বাহিনীর কর্মিরা তাদের নিজস্ব বেতারবার্তা প্রেরণ ব্যবস্থা ও আউট-বোর্ড মোটর-সংলগ্ন নৌকাসহ দ্রুত কর্মসম্পাদনের জন্য হাজির থাকে।

৬.৫। কলকাতার কেন্দ্রীয় অসামরিক প্রতিরক্ষা প্রশিক্ষণ প্রতিষ্ঠান নিয়মিতভাবে অসামরিক প্রতিরক্ষা কর্মিদের প্রশিক্ষণ দিয়ে থাকে। অসামরিক প্রতিরক্ষা সংস্থার ইনস্ট্রাকটরগণ ডেপুটি সুপারিনটেনডেন্ট, ইন্সপেক্টর, সাব-ইন্সপেক্টর পদমর্যাদার পুলিশ কর্মচারিদের এবং র‍্যাফ কর্মিদের অসামরিক প্রতিরক্ষা ব্যবস্থাদি সম্পর্কে প্রশিক্ষণ দিয়েছে। বেশ কিছুসংখ্যক সিনিয়র স্টাফ অফিসার ইনস্ট্রাক্টর ও স্টাফ অফিসার ইন্সট্রাক্টরদের প্রতি বছর নাগপুরে জাতীয় অসামরিক প্রতিরক্ষা সম্পর্কে সচেতনতা জাগিয়ে তোলার জন্য রাজ্যের বাছাই করা শহরে আবশ্যক প্রশিক্ষণের ব্যবস্থা করা হচ্ছে। আমি আনন্দের

সঙ্গে জানাচ্ছি যে, পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় অসামরিক প্রতিরক্ষা প্রশিক্ষণকেন্দ্র নির্মাণের জন্য বিধাননগরে আমাদের জন্য একখন্ড জমি বরাদ্দ করেছেন এবং এই জমি অধিগ্রহণের কাজ চলছে।

৬.৬। অ্যাডিশনাল ডিভিশনাল ওয়ার্ডেন ও ডিভিশনাল ওয়ার্ডেনের শূণ্যপদ পূরণ করে ওয়ার্ডেন পরিষেবা পুনরুজ্জীবনের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

৬.৭। আমি আনন্দের সঙ্গে সভাকে জানাচ্ছি যে, বাঙ্গালোরে অনুষ্ঠিত ১৯তম সারা ভারত গৃহরক্ষী ও অসামরিক প্রতিরক্ষা ক্রীড়া সম্মিলনিতে আমাদের ক্রীড়াদল যথেষ্ট দক্ষতা প্রদর্শন করেছে ও বিভিন্ন বিভাগে ছয়টি পুরস্কার লাভ করেছে।

৭। আমরা গর্বিত যে, বিগত বছরগুলোর মতোই ১৯৯৯ সালের স্বাধীনতা দিবসে তিনজন অসামরিক প্রতিরক্ষা আধিকারিক এবং ২০০০ সালের প্রজাতন্ত্র দিবসে তিনজন আধিকারিককে তাদের বিশিষ্ট কাজের স্বীকৃতিস্বরূপ সারা ভারত গৃহরক্ষী ও অসামরিক প্রতিরক্ষা পদক প্রদান করা হয়েছে।

৮। সংক্ষেপে বলা যেতে পারে যে, অসামরিক প্রতিরক্ষার ব্যবস্থাবলী স্বাভাবিক জনজীবনের অঙ্গ হয়ে দাঁড়িয়েছে। অসামরিক প্রতিরক্ষা হচ্ছে স্বয়ং নাগরিকদের দ্বারাই সংগঠিত নাগরিক প্রতিরক্ষা। এই বিভাগ সর্বদাই এর সমস্ত শাখাগুলোকে জনমুখী রেখেছে এবং যুদ্ধ বা শান্তি—পরিস্থিতি যাই হোক না কেন—প্রয়োজনের সময় জনসাধারণের পাশে দাঁড়ানোর অঙ্গীকার পুনরায় ব্যক্ত করেছে।

৯। বিভিন্ন খাতে দাবির বিস্তারিত বিবরণ নিচে দেওয়া হল ঃ

| | টাকা |
|---|---|
| (১) ০০৩-প্রশিক্ষণ | |
| (ক) যোজনা-বহির্ভূত | ৬২,১৮,০০০ |
| (খ) রাজ্য-যোজনা | ২,১০,০০,০০০ |
| (২) ১০৪-নজরদারি | |
| যোজনা-বহির্ভূত | ১৮,৮৯,২০,০০০ |
| (৩) ১০৫-বিশেষ তদন্ত আয়োগ | |
| যোজনা-বহির্ভূত | ৩,৬৫,৫১,০০০ |
| (৪) ১০৬-অসামরিক প্রতিরক্ষা | |

| | |
|---|---|
| যোজনা-বহির্ভূত | ২৮,২৪,৫১,০০০ |
| (৫) ১০৭-গৃহরক্ষী বাহিনী | |
| যোজনা-বহির্ভূত | ৭২,২৩,৩৩,০০০ |
| (৬) ১১২-বাড়িভাড়া-বাড়িভাড়া নিয়ন্ত্রণ | |
| যোজনা-বহির্ভূত | ২,৫৯,৩৮,০০০ |
| (৭) ১১৪-পরিবহ ক্রয় ও রক্ষণাবেক্ষণ | |
| যোজনা-বহির্ভূত | ১৭,৩০,৩১,০০০ |
| (৮) ১১৫-অতিথি নিবাস, সরকারি হস্টেল প্রভৃতি | |
| যোজনা-বহির্ভূত | ১৫,৭০,০০০ |
| (৯) ১১৬-অভিবাসন ব্যুরো | |
| যোজনা-বহির্ভূত | ২৯,১২,০০০ |
| (১০) ১১৮-নাগরিকত্ব আইন সংক্রান্ত প্রশাসন | |
| যোজনা-বহির্ভূত | ৬৭,২৯,০০০ |
| (১১) ৮০০-অন্যান্য ব্যয় | |
| (ক) যোজনা-বহির্ভূত | ২৩,৯৯,১১,০০০ |
| (খ) রাজ্য-যোজনা | ৯,৪৯,০০,০০০ |
| সর্বমোট | ১৮০,২৪,৬৪,০০০ |

১০। মহাশয়, এই বিষয়গুলি উল্লেখ করে আমি ২০০০-২০০১ সালের বাজেট মঞ্জুরির বিষয়টি সভায় গ্রহণ ও অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 28

### Major Head : 2071—Pensions and Other Retirement Benefits

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1259,98,85,000 only be granted for expenditure under Demand No. 28, Major Head :

"2071—Pensions and Other Retirement Benefits" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 415,79,62,000 already voted on account)

DEMAND No. 29

**Major Head : 2075—Miscellaneous General Services**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 16,97,75,000 only be granted for expenditure under Demand No. 29, Major Head : "2075—Miscellaneous General Services" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 5,60,26,000 already voted on account)

[6-50 — 7-00 p.m.]

DEMAND No. 30

**Major Heads : 2202—General Education, 2203—Technical Education, 2205—Art and Culture and 6202—Loans for Education, Sports, Art and Culture**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3611,45,10,000 only be granted for expenditure under Demand No. 30, Major Heads : "2202—General Education, 2203—Technical Education, 2205—Art and Culture and 6202—Loans for Education, Sports, Art and Culture" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 1191,77,88,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Satya Sadhan Chakratorty, Shri Kanti Biswas, Shri Bansogopal Chowdhury, Srimati Anju Kar & Shri

Nimai Mal on Demand Nos. 30 & 45 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে ৩০ নং অভিযাচনের অন্তর্গত "২২০২-সাধারণ শিক্ষা", "২২০৩-কারিগরি শিক্ষা", "২২০৫-কলা ও সংস্কৃতি বিষয়ের ঋণ" এবং "৬২০২—শিক্ষা, ক্রীড়া, কলা ও সংস্কৃতি বিষয়ের ঋণ"—এই চার খাতে ২০০০-২০০১ আর্থিক বছরের জন্য মোট ৩,৬১১ কোটি ৪৫ লক্ষ ১০ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব পেশ করছি। ২০০০-২০০১ সালের শিক্ষাখাতে ব্যয়-বরাদ্দের বৃহৎ অংশ ৩০ নং অভিযাচনের অন্তর্গত উপরোক্ত চার খাতে প্রস্তাবের অন্তর্ভুক্ত আছে। ২০০০-২০০১ সালে শিক্ষাখাতে অন্যান্য অভিযানের অন্তর্গত ব্যয়-বরাদ্দের প্রস্তাব সংশ্লিষ্ট মন্ত্রীগণ পেশ করবেন।

এই সঙ্গে ৪৫ নং অভিযাচনের অন্তর্গত "২২৫১-সেক্রেটারিয়েট সোশ্যাল সার্ভিস" খাতে ২০০০-২০০১ আর্থিক বছরের জন্য ২৬ কোটি ২৬ লক্ষ ৮০ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব পেশ করছি। প্রস্তাবিত এই অর্থ ২০০০-২০০১ আর্থিক বছরে রাজ্য সরকারের ১৭টি বিভাগের কর্মিদের বেতন ও ভাতা ইত্যাদি প্রদানের জন্য ব্যয়িত হবে।

অন্তর্বর্তীকালের ব্যয়ের জন্য প্রস্তাবিত যথাক্রমে ১১৯১ কোটি ৭৭ লক্ষ ৮৮ হাজার টাকা এবং ৮ কোটি ৬৪ লক্ষ ৮৬ হাজার টাকা উপরোক্ত প্রস্তাব দুটির অন্তর্ভুক্ত।

পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পরে এবার আমরা শিক্ষার ২৪-তম ব্যয়-বরাদ্দের দাবি এই বিধানসভায় উত্থাপন করছি। যে শিক্ষা-দর্শনের প্রতি বামফ্রন্টের আনুগত্য, যে দৃষ্টিভঙ্গি দ্বারা শিক্ষা ব্যবস্থা পরিচালিত করতে এই সরকার কৃত সংকল্প, প্রতি শিক্ষা ব্যয়-বরাদ্দের দাবিতে সেই সত্য যথাযথভাবে প্রতিফলিত হয়েছে। ভারতের বর্তমান আর্থসামাজিক-রাজনৈতিক অবস্থার মধ্যে থেকে এবং সাংবিধানিক ও প্রশাসনিক সীমাবদ্ধতার চৌহদ্দির মধ্যে অবস্থান করে শিক্ষার ক্ষেত্রে কতটুকু আমরা অগ্রসর হতে পারি সে-সম্পর্কে আমরা পূর্ণমাত্রায় সচেতন। এই বাস্তব পরিস্থিতির উপর দাঁড়িয়ে আমরা বিগত ২২ বছরে শিক্ষার সর্বস্তরে ব্যাপক প্রসার, তার মানোন্নয়ন, তাকে যুগোপযোগী করার প্রয়াস চালিয়ে আসছি। তার ধারাবাহিকতা বজায় রেখে এবারও আমরা এই ব্যয়-বরাদ্দের প্রস্তাব রচনা করেছি।

এই প্রস্তাব রচনা করার সময়ে আমরা মনে রেখেছি স্বাধীনতার পরেও আমাদের দেশে শিক্ষা হয়েছে নিদারুণভাবে উপেক্ষিত। শিক্ষা কমিশনগুলির বহু মূল্যবান সুপারিশ চরমভাবে অবহেলিত হয়েছে। যোজনা খাতে শিক্ষার ভাগ্যে সুবিচার বিগত কোনও পঞ্চ-

বার্ষিক পরিকল্পনায় জোটেনি। কেন্দ্রীয় বাজেটে শিক্ষার জন্য বরাদ্দ ৩ শতাংশও এখন পর্যন্ত স্পর্শ করেনি। তদুপরি বিশ্বায়নের ক্ষতিকারক প্রভাব শিক্ষার অঙ্গনকে কলুষিত করতে উদ্যত হয়েছে। বৈজ্ঞানিক, গণতান্ত্রিক ও জনমুখী ধারা থেকে বিচ্ছিন্ন করে শিক্ষাকে সাম্প্রদায়িকতা দোষে দুষ্ট করার প্রয়াস বিভিন্ন কৌশলে চলছে। এই সকল প্রতিবন্ধকতা এবং বিদ্যমান অবস্থায় রাজ্য সরকারের অনিবার্য আর্থিক প্রতিকূলতা থাকা সত্ত্বেও আমাদের লক্ষ্যে অবিচল থেকে এই ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করছি।

## বিদ্যালয় শিক্ষা

### ন্যূনতম মৌলিক কর্মসূচি ঃ প্রারম্ভিক শিক্ষা

একটা নির্দিষ্ট সময়সীমার মধ্যে ৫ থেকে ১৪ বছর বয়স পর্যন্ত সমস্ত শিশুদের প্রারম্ভিক শিক্ষার অন্তর্ভূক্ত করতে আমরা প্রতিশ্রুতিবদ্ধ। এই উদ্দেশ্যকে সার্থক করতে পরবর্তী ৫ বছরে অতিরিক্ত ২,৮০০ কোটি টাকা ছাড়াও পৌনঃপুনিক ব্যয়বাবদ প্রতি বছর আরও ১,৬০০ কোটি টাকা প্রয়োজন। অর্থ সংস্থান এর অপ্রতুলতা সত্ত্বেও ৯ম পরিকল্পনার নির্দিষ্ট সময় সীমার মধ্যে সমস্ত শিশুর জন্য প্রাথমিক শিক্ষার একটি পরিকল্পনা বিদ্যালয় শিক্ষা বিভাগের তরফে গ্রহণ করা হয়েছে। এতদুদ্দেশ্যে ৭,২৪০টি বিদ্যালয় স্থাপন প্রয়োজন—যার মধ্যে গত তিন বছরে ২,৫০০ প্রাথমিক বিদ্যালয় স্থাপনের অনুমোদন দেওয়া হয়েছে এবং আগামী অর্থ-বর্ষে আরও ১,০০০ প্রাথমিক বিদ্যালয় স্থাপনের বিষয়টি বিবেচনাধীন আছে। ২,৫০০ নতুন প্রাথমিক বিদ্যালয়ের জন্য ৭,৫০০ শিক্ষকের পদের অনুমোদন দান সহ ক্রমবর্তমান ছাত্র সংখ্যার নিরিখে চলতি বিদ্যালয় সমূহের জন্য ৬,০০০ অতিরিক্ত শিক্ষকের পদ সৃষ্টির অনুকূলে অনুমোদন দেওয়া হয়েছে। প্রাথমিক বিদ্যালয়ের প্রয়োজনীয় সংখ্যা এবং স্থাপিত বিদ্যালয়ের সংখ্যার মধ্যে ব্যবধান সীমিত করার লক্ষ্যে পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগও সম্পূরক ব্যবস্থা হিসাবে শিশু-শিক্ষা কেন্দ্র প্রতিষ্ঠা করছে। সমস্ত জেলায় প্রাথমিক শিক্ষকদের শূণ্য পদগুলি দ্রুত পূরণ করার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে।

জীর্ণ বিদ্যালয় সমূহ মেরামতির কাজ সম্পূর্ণ করার জন্য যেমন একদিকে প্রয়াস নেওয়া হয়েছে, অপর দিকে অতিরিক্ত শ্রেণীকক্ষ তৈরি করে বর্তমানে স্থিত ব্যবস্থাকেও প্রয়োজনের সঙ্গে সামঞ্জস্যপূর্ণ করা হয়েছে এবং এই লক্ষ্যে বিভিন্ন হিসাব-শীর্ষে অর্থ বরাদ্দ করা হচ্ছে। আইনগত জটিলতার জন্য আমাদের এই প্রয়াস কোনও কোনও জেলায় কখনও কখনও বিঘ্নিত হচ্ছে। তদ্‌সত্ত্বেও আমরা আমাদের লক্ষ্যে অবিচল থেকে কাজ করছি।

**উৎসাহদান প্রকল্প**

তফসিলিজাতি/উপজাতি ছাত্রীদের জন্য ১০০ শতাংশ এবং অপরাপর আর্থিক দিক থেকে পশ্চাদ্‌পদ পরিবারের ছাত্রীদের জন্য ২৫ শতাংশ বিদ্যালয়-পোষাক সরবরাহের লক্ষ্যে বিগত বছরগুলির মতো এবারেও পরিকল্পনা-বাজেট-এ অর্থ-বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের জন্য চক্র স্তর থেকে রাজ্যস্তর পর্যন্ত ক্রীড়া প্রতিযোগিতার ব্যবস্থা আগামী আর্থিক বছর সমূহে আরও বর্দ্ধিত উৎসাহ-উদ্দীপনার সঙ্গে চলবে।

**জেলা প্রাথমিক শিক্ষা কার্যক্রম ঃ (ডি. পি. ই. পি.)**

জেলা প্রাথমিক শিক্ষা কার্যক্রম একটি বৈদেশিক সাহায্যপ্রাপ্ত, কেন্দ্রীয় সহায়তালব্ধ প্রকল্প। শিক্ষার সঙ্গে যুক্ত হওয়া, সমন্বয় বজায় রাখা এবং এই প্রক্রিয়ায় শিক্ষামান-এর যথার্থ উন্নয়ন ঘটিয়ে শিক্ষাকে সর্বজনীন করার উদ্দেশ্যেই এই প্রকল্প। বর্তমানে রাজ্যের ৫টি জেলায় এই প্রকল্প চালু আছে—সেগুলি হচ্ছে কুচবিহার, মুর্শিদাবাদ, বীরভূম, বাঁকুড়া ও দক্ষিণ ২৪ পরগনা। আরও ৫টি জেলাকেও যথা ঃ জলপাইগুড়ি, উত্তর দিনাজপুর, দক্ষিণ-দিনাজপুর, মালদা এবং পুরুলিয়া জেলাকে এ প্রকল্পে নির্বাচন করা হয়েছে যেখানে এর প্রাক-প্রকল্প কাজকর্ম বর্তমানে চলছে।

এ প্রসঙ্গে মোট ব্যয়ের ১৫ শতাংশ রাজ্যের প্রদেয়। ২০০০-২০০১ আর্থিক বছরের জন্য এ বাবদে ১০ কোটি টাকা রাখার প্রস্তাব আছে।

রাজ্যের বাকি ৮টি জেলার ক্ষেত্রে, পশ্চিমবঙ্গ সর্বজনীন প্রারম্ভিক শিক্ষার নিবিড় প্রকল্প জেলা প্রাথমিক শিক্ষা প্রকল্পের (ডি. পি. ই. পি.) আদলে রচনা করে দু'ধরনের (ডি. পি. ই. পি. ও ডি. পি. ই. পি.-র আওতাভূক্ত নয়) শিক্ষা প্রতিষ্ঠানের মধ্যেকার শিক্ষাগত পরিকাঠামোর অসাম্য দূর করে প্রাথমিক ও নিম্ন মাধ্যমিক শিক্ষার বর্তমান পরিস্থিতিগত উন্নতি করার পরিকল্পনা আছে।

এ বছর পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা আইন, ১৯৭৩ সংশোধিত হয়েছে এবং জেলা প্রাথমিক বিদ্যালয় কাউন্সিল-এর নির্বাচন-অনুষ্ঠানের জন্য বিধি সংশোধন করার ব্যবস্থা করা হয়েছে, ফলে আশা করছি এই ব্যবস্থানুযায়ী নির্বাচন অনুষ্ঠিত হবে।

**পাঠ্যপুস্তক**

প্রথম শ্রেণী থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত স্তরে পাঠরত ছাত্র-ছাত্রীদের মধ্যে ছটি

ভাষায় প্রকাশিত ৮৪টি শীর্ষের প্রায় সাড়ে তিন কোটি পাঠ্যপুস্তক প্রতি বছর বিনামূল্যে বিতরণের বন্দোবস্ত এই সরকারের ব্যবস্থাপনায় করা হয়েছে। পুস্তক-বন্টন ব্যবস্থাকে আরও গতিশীল করার উদ্যোগ নেওয়া হয়েছে।

ইতিমধ্যে দ্বিতীয় ও তৃতীয় শ্রেণীতে দ্বিতীয় ভাষা হিসাবে ইংরাজি ভাষা চালু করা হয়েছে এবং বিভিন্ন মাধ্যমে পাঠরত শিশুদের মধ্যে প্রায় ৪৫ লক্ষ অতিরিক্ত পাঠ্যপুস্তক বিনামূল্যে বিলি করা হয়েছে। বিনামূল্যের এই সমস্ত বই বিতরণের ব্যাপারে পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের অন্তর্ভূক্ত শিশু শিক্ষা কেন্দ্রসমূহকে অন্তর্ভূক্ত করা হয়েছে। চলতি বছরে সাড়ে চার কোটিরও বেশি পাঠ্যপুস্তক ছাপানোর ব্যবস্থা নেওয়া হচ্ছে এবং ২০০০-২০০১ আর্থিক বছরের বাজেটে এ বাবদে প্রয়োজনীয় অর্থ বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। 'পাঠ্যপুস্তক নিগম' গঠনের একটি প্রস্তাবও বিবেচনাধীন আছে।

**শিক্ষার গুণগত মানোন্নয়ন**

শিক্ষাকে সহজলভ্য করা, সবাইকে এর আওতাভূক্ত করা এবং পাঠ গ্রহণে ধরে রাখা ছাড়াও প্রাথমিক শিক্ষার সার্বিকিরণ-এর একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ উদ্দেশ্য হচ্ছে শিশু শিক্ষার বর্তমান মান-এর উন্নয়ন। জেলা প্রাথমিক শিক্ষা প্রকল্প-এর মাধ্যমে এই উদ্দেশ্য সাধনের লক্ষ্যে মানোন্নয়নের বিষয়ে বিশেষ পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এর অন্তর্ভূক্ত কর্মসূচি হচ্ছে বিদ্যালয়ের কার্যকর ভূমিকা বাড়ানো, পাঠ্য পুস্তক, শিক্ষক-শিক্ষণ এবং সাধারণ পঠন ও শিক্ষণ দক্ষতার মান উন্নয়ন। শিক্ষার মানোন্নয়নের উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্যদ গত বছর দ্বিতীয় শ্রেণীর শেষ ভাগে বিজ্ঞানভিত্তিক মূল্যায়নের ব্যবস্থা করেছিল।

**শিক্ষক-শিক্ষণ**

রাজ্যে স্থাপিত ৫৭টি শিক্ষক-শিক্ষণ প্রতিষ্ঠান-এর মধ্যে ৩৪টি সরকারি, ১৬টি সরকার ঘোষিত এবং ৭টি সাহায্যপ্রাপ্ত বেসরকারি। প্রতিষ্ঠানগুলিতে প্রায় ৫,০০০ শিক্ষককে প্রশিক্ষণ দানের ব্যবস্থা আছে। এর মধ্যে ৫০ শতাংশ শিক্ষণহীন বর্তমান শিক্ষক (ডেপুটেশনিস্ট) এবং ৫০ শতাংশ নতুনদের জন্য।

জাতীয় শিক্ষানীতি, ১৯৮৬ অনুসারে কেন্দ্রীয় সরকার পোষিত প্রকল্প চালু করা হয়েছে; ঢেলে সাজানো ও পুনর্গঠনের লক্ষ্যে-এর মধ্যে অন্যতম হচ্ছে জেলা শিক্ষা ও প্রশিক্ষণ প্রতিষ্ঠান স্থাপন। প্রতি জেলায় এ ধরনের একটি প্রতিষ্ঠান থাকবে এবং জাতীয় মান অনুযায়ী প্রশাসনিক পরিকল্পনা এবং গবেষণা সম্পর্কিত জেলার প্রয়োজনের ব্যাপারে কার্যকর ভূমিকা পালন করবে। এ ধরনের ১৩টি প্রতিষ্ঠান স্থাপনের বিষয়টি শুরু করা

হয়েছে। পুরুলিয়া, উত্তর দিনাজপুর এবং দক্ষিণ দিনাজপুর-এ আরও তিনটি এ ধরনের প্রতিষ্ঠান স্থাপন করার ব্যবস্থা নেওয়া হচ্ছে। ইতিমধ্যে ১১টি প্রাথমিক শিক্ষক শিক্ষণ প্রতিষ্ঠানকে জেলা শিক্ষা ও প্রশিক্ষণ প্রতিষ্ঠানে (ডায়েট) উন্নীত করা হয়েছে।

রাজ্য শিক্ষা-গবেষণা ও প্রশিক্ষণ পরিষদ-এর জন্য পৃথক ও নতুন একটি ভবন নির্মাণের জন্যও আমরা অর্থ-বরাদ্দ করছি—যেটি অদূর ভবিষ্যতে জেলা প্রাথমিক শিক্ষা প্রকল্প ও জেলা শিক্ষা ও প্রশিক্ষণ প্রতিষ্ঠানকে শিক্ষা সম্পর্কিত সহায়তা যোগাবে। প্রাথমিক শিক্ষকদের গুণগত মানোন্নয়নের লক্ষ্যও জেলা প্রাথমিক শিক্ষা প্রকল্পের মাধ্যমে অর্জিত হবে।

**উচ্চ-প্রাথমিক, মাধ্যমিক ও উচ্চ-মাধ্যমিক শিক্ষা**

জাতীয় স্তরে প্রাথমিক বিদ্যালয় ও উচ্চ-প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যাগত অনুপাত ৪ঃ১-এ আনয়নের লক্ষ্যে নিম্ন-মাধ্যমিক বিদ্যালয় স্থাপন এবং বর্তমান নিম্ন-মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ বিদ্যালয়ে উন্নীত করা, কিছু উচ্চ বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিকে উন্নীত করা এবং উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে অধিক সংখ্যক বিভাগ খোলার পরিকল্পনা করা হয়েছে।

৯ বছর থেকে ১৪ বছর বয়ঃক্রমের বিদ্যালয় বহির্ভূত কিশোর/কিশোরীদের শিক্ষা-বিকাশের উদ্দেশ্যে একটি 'অভিনব পরিপূরক সিক্ষা ব্যবস্থার' পরিকল্পনা তৈরি করা হয়েছে। এই পরিকল্পনা অনুযায়ী রাজ্য মুক্ত বিদ্যালয়ের মাধ্যমে এই সমস্ত কিশোর/কিশোরীদের মুক্ত শিক্ষা প্রণালীর আওতায় নিয়ে আসা যাবে। এক্ষেত্রে নির্দেশক বা অস্থায়ী শিক্ষকদের (প্যারা টিচার) সহায়তা পাওয়ার সুবিধাও থাকবে।

নির্ধারিত বয়ক্রমের কিশোর কিশোরীদের আরও অধিক সংখ্যায় মাধ্যমিক ও উচ্চ-মাধ্যমিক শিক্ষার আওতাভুক্ত করার লক্ষ্যমাত্রা পূরণের উদ্দেশ্যে মাধ্যমিক ও উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়সমূহে পরিকাঠামোগত ক্ষমতা বৃদ্ধি করার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

সমস্ত মহাবিদ্যালয় থেকে উচ্চ-মাধ্যমিক পাঠক্রম তুলে দিয়ে প্রয়োজনীয় সামঞ্জস্যের সঙ্গে মাধ্যমিক বিদ্যালয়সমূহকে উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করা প্রয়োজন এবং এই লক্ষ্য সামনে রেখে চলতি শিক্ষাবর্ষে ২৪৮টি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করা হয়েছে। এ বছর ৫৯টি নিম্ন-মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ-বিদ্যালয়ে উন্নীত করা হয়েছে এবং ৩১টি নতুন নিম্ন-মাধ্যমিক বিদ্যালয়কে স্বীকৃতি প্রদান করা হয়েছে। এক হাজারের উপরে নতুন নিম্ন-মাধ্যমিক বিদ্যালয় স্থাপন অথবা নিম্ন-মাধ্যমিক বিদ্যালয়কে উন্নীত করণের বিষয়টি কার্যকরভাবে এগোচ্ছে।

মহকুমাস্তরে শিক্ষা-প্রশাসনকে জোরদার করার স্বার্থে মহকুমা কার্যালয়সমূহ 'অতিরিক্ত জেলা বিদ্যালয় পরিদর্শক'-এর পদ সৃষ্টি করা হয়েছে।

চলতি আর্থিক বছরে আমরা মাধ্যমিক বিদ্যালয়সমূহকে নির্মাণকার্য, গ্রন্থাগার ও গবেষণাগারের জন্য অনুদান দিয়েছি। শ্রেণীকক্ষ নির্মাণ, গ্রন্থাগার, গবেষণাগার, শিক্ষক-শিক্ষণ, বিকল্প শিক্ষা ব্যবস্থা এবং শিক্ষকদের অভিমুখীকরণের ব্যাপারে মূল প্রশিক্ষকদের জন্য বিশেষ প্রশিক্ষণ-প্রকল্প ইত্যাদি রূপায়ণের পক্ষে বাজেট প্রস্তাবে আমরা প্রয়োজনীয় অর্থ সংস্থানের ব্যবস্থা করেছি।

**মাদ্রাসা শিক্ষা**

১৯৯৫-৯৬ সাল থেকে আধুনিকীকরণের লক্ষ্যে সমস্ত অনুমোদিত মাদ্রাসা শিক্ষায়তনসমূহে পর্যায়ক্রমে এই রাজ্যে কেন্দ্র অনুমোদিত প্রকল্প কার্যকর করা হচ্ছে। জাতীয় শিক্ষা পদ্ধতির সঙ্গে সামঞ্জস্য সাধনের লক্ষ্যে মাদ্রাসা এবং মোকতবসমূহকে অর্থ সাহায্য প্রদানের ব্যবস্থা করা হচ্ছে যাতে পাঠক্রমে বিজ্ঞান, অংক, সমাজবিদ্যা, হিন্দী ও ইংরাজি অন্তর্ভুক্ত করে সংশ্লিষ্ট ছাত্র-ছাত্রীদের ঐ বিষয়সমূহে শিক্ষালাভের সুযোগ দেওয়া যায়। শিক্ষক ও শিক্ষাকর্মী প্রয়োজনানুগ নিয়োগের ব্যবস্থা করে নিম্ন-মাদ্রাসাসমূহকে উচ্চ-মাদ্রাসায় উন্নীত করার ব্যবস্থা করা হচ্ছে। সর্বস্তরে মাদ্রাসা-শিক্ষার সুযোগ প্রসারের লক্ষ্যে এবং পরিকাঠামোর গুণগত মানোন্নয়নের জন্য অর্থ বরাদ্দের প্রস্তাব করা হয়েছে এবং নতুন মাদ্রাসাসমূহকে অনুমোদন দেওয়ার ব্যবস্থা হচ্ছে।

**বিদ্যালয় কৃত্যক আয়োগ**

এই কৃত্যক আয়োগের মাধ্যমে নিম্ন-মাধ্যমিক, মাধ্যমিক ও উচ্চ-মাধ্যমিক বিদ্যালয় ও মাদ্রাসাসমূহের শিক্ষক নিয়োগের ব্যবস্থা নেওয়া হয়েছে। দার্জিলিং পার্বত্য অঞ্চলের জন্য পৃথক একটি আয়োগসমূহ মোট ৫টি আঞ্চলিক আয়োগ বর্তমানে কাজ করছে। এই আয়োগসমূহের কর্মকাণ্ড পরিচালন বাবদে ২০০০-২০০১ আর্থিক বছরের বাজেটে প্রয়োজনীয় অর্থ বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

এই আয়োগ শিক্ষক-নির্বাচনী পরীক্ষার মাধ্যমে পূর্ব, পশ্চিম, উত্তর, দক্ষিণ অঞ্চলসমূহে শিক্ষক নিয়োগের সুপারিশ করেছে। আরোও নিপুণভাবে ক্রমবর্ধমান কাজের দায়িত্ব সামলানোর উপযোগী করার লক্ষ্যে বিদ্যালয় কৃত্যক আয়োগের পরিকাঠামোকে আরও উপযোগী ও জোরালো করার ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**রাজ্য মুক্ত বিদ্যালয় (রবীন্দ্র মুক্ত বিদ্যালয়)**

রবীন্দ্র মুক্ত বিদ্যালয় তৃতীয় বর্ষে পা দিল। বয়স্ক, প্রথাগত শিক্ষা ধারা থেকে যাঁরা

বিযুক্ত হয়েছেন, এবং অন্যান্যদের যারা প্রথাগত শিক্ষালাভের সুযোগ পাননি, তাদের সমমানের শিক্ষা লাভের সুযোগদানের উদ্দেশ্যে প্রতিষ্ঠিত মুক্ত শিক্ষাদান ব্যবস্থা গ্রাম ও শহরাঞ্চলের মানুষের মধ্যে বিশেষ উৎসাহ, উদ্দীপনার সৃষ্টি করেছে। মুক্ত বিদ্যালয় প্রথমবারের পরীক্ষার্থীদের জন্য পরীক্ষানুষ্ঠান করেছে এবং দ্বিতীয়বার পরীক্ষানুষ্ঠানের প্রস্তুতি চলছে।

অন্যান্য নতুন নতুন বিষয় চালু করাসহ ব্লকস্তর পর্যন্ত মুক্ত বিদ্যালয়ের শিক্ষাকেন্দ্র খোলার প্রয়াস চলছে। রবীন্দ্র মুক্ত বিদ্যালয়ে 'উচ্চতর মাধ্যমিক পাঠক্রম' শিক্ষা পদ্ধতি চালু করার বিষয়টি বিশেষ গুরুত্বের সঙ্গে বিবেচনা করা হচ্ছে এবং ৯ থেকে ১৪ বছর বয়স পর্যন্ত বিদ্যালয় বিযুক্ত কিশোরদের জন্য বিদ্যালয় শিক্ষা বিভাগের 'বিকল্প শিক্ষা প্রকরণ' পরিকল্পনাতেও মুক্ত বিদ্যালয় যুক্ত হয়েছে।

**শারীর শিক্ষা ও রাজ্য ক্রীড়া বিদ্যালয়**

খেলাধূলার উন্নয়ন ও প্রসারের স্বার্থে ছাত্রদের জন্য খেলাধূলার সরঞ্জাম, সাঁতার মঞ্চ, ব্যায়ামাগার এবং শিক্ষণ শিবির-এর ব্যবস্থা করা এবং শারীর-শিক্ষা শিক্ষকদের জন্য অভিমুখীকরণের কার্যক্রম চালু করার উদ্দেশ্যে অর্থ দেওয়া হয়েছে এ বছরেও আমাদের রাজ্যের বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীরা জাতীয়স্তরের বিভিন্ন প্রতিযোগিতায় অংশগ্রহণ করে বিশেষ সাফল্য অর্জন করেছে।

নদীয়া জেলার গয়েশপুরে ২৪ একর জমির উপরে ডাঃ বি. আর. আম্বেদকর ক্রীড়া বিদ্যালয় প্রতিষ্ঠা করা হয়েছে। এই বিদ্যালয়ের পরিকাঠামো নির্মাণ চলছে। শীঘ্রই পঠন-পাঠনসহ অন্যান্য কর্মসূচি শুরু হবে।

**প্রশাসনিক ভবন**

পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্ষদ-এর প্রশাসনিক ভবন নির্মাণের উদ্যোগ গ্রহণ করা হয়েছে এ প্রসঙ্গে ২০০০-২০০১ আর্থিক বছরের বাজেটে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ হচ্ছে।

পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ-এর প্রশাসনিক ভবনের (ডিরোজিও ভবন) নির্মাণকাজ প্রায় সম্পূর্ণ হয়ে এসেছে। পর্ষদ এটি গ্রহণ করতে চলেছে। অসমাপ্ত কাজের জন্য অর্থ-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**প্রতিবন্ধী শিশুদের জন্য সুসংহত শিক্ষা প্রকল্প**

প্রতিবন্ধীদের জন্য সমসুযোগ, অধিকার ও পূর্ণ অংশ গ্রহণ সম্পর্কিত বিধি, ১৯৯৫ অনুযায়ী কেন্দ্রীয় সরকারের আই. ই. ডি. সি. প্রকল্প রূপায়ণের কাজে নিয়োজিত আছে

পশ্চিমবঙ্গ সরকারের বিদ্যালয় শিক্ষা ভবন। এই প্রকল্পের সার্থক রূপায়ণের জন্য প্রতি জেলায় কিছু সংখ্যক বিদ্যালয়কে চিহ্নিত করা হয়েছে। প্রতিবন্ধী শিশুদের জন্য সুসংহত শিক্ষার বিষয়টি ৯টি জেলায় পুরোপুরি চালু হয়েছে এবং আরও তিনটি জেলায় শীঘ্রই চালু হতে যাচ্ছে।

প্রতিবন্ধী শিশুদের জন্য সুসংহত শিক্ষার প্রসঙ্গে শিক্ষক শিক্ষণের ব্যবস্থা করার দায়িত্ব রাজ্য শিক্ষা ও গবেষণা ও প্রশিক্ষণ পরিষদ (এস. সি. ই. আর. টি.) এর উপর ন্যস্ত আছে। 'পশ্চিমবঙ্গ জেলা প্রাথমিক শিক্ষা প্রকল্প'তেও প্রতিবন্ধী শিশুদের সুসংহত শিক্ষাদান প্রকল্পের যথাযথ রূপায়ণের লক্ষ্যে বিভিন্ন পদক্ষেপ নেওয়া হয়েছে।

স্বাভাবিক শিশুদের সঙ্গে প্রতিবন্ধী শিশুদের পড়াশোনার সুযোগ দেওয়ার জন্য সমস্ত সরকারি সাহায্যপ্রাপ্ত বিদ্যালয়ে ৩ শতাংশ আসন প্রতিবন্ধী শিশুদের জন্য সংরক্ষিত করা হয়েছে।

**শিক্ষাগত দিক থেকে পশ্চাদ্‌পদ সংখ্যালঘুদের জন্য আঞ্চলিকভিত্তিক নিবিড় প্রকল্প**

কেন্দ্রীয় সরকারের এই উন্নয়ন প্রকল্পের মাধ্যমে শিক্ষাগত দিক থেকে পশ্চাদ্‌পদ সংখ্যালঘু অধ্যুষিত অঞ্চলে তাদের ন্যূনতম শিক্ষা পরিকাঠামোর ও শিক্ষণ সম্পর্কিত সুযোগ দেওয়ার ব্যবস্থা আছে। এই প্রকল্পের মাধ্যমে নতুন প্রাথমিক বিদ্যালয় তৈরি ও বর্তমান উচ্চতর প্রাথমিক বিদ্যালয়ের জন্য অতিরিক্ত শ্রেণীকক্ষ নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে।

ভারত সরকার এ রাজ্যে ১০৮টি সংখ্যালঘু ব্লক চিহ্নিত করেছে এবং চলতি বছরে সেই সব কয়টি অঞ্চলেই উক্ত উন্নটন প্রকল্পের মাধ্যমে কাজ করার উপযুক্ত ব্যবস্থা গৃহীত হয়েছে।

**সম্প্রসারিত "অপারেশন ব্ল্যাকবোড" প্রকল্প**

*১৯৮৭ সালে* শুরু অপারেশন ব্ল্যাকবোর্ড প্রকল্পকে আংশিক সংশোধিত করে ৯ম *পরিকল্পনাকালে ভারত সরকার সম্প্রসারিত* প্রকল্প চালু করেছে।

ইতিমধ্যে ১৭টি জেলার ২,৩৫৩টি উচ্চ প্রাথমিক বিদ্যালয় এই প্রকল্পের আওতাভুক্ত হয়েছে এবং ঐ বিদ্যালয়গুলিতে শিক্ষোপকরণ সরবরাহের ব্যবস্থা হয়েছে।

**বেতন ও ভাতার পুনর্বিন্যাস অধিনিয়ম, ১৯৯৮ কার্যকর করা সম্পর্কে**

চতুর্থ বেতন আয়োগ-এর প্রতিবেদনের ভিত্তিতে প্রকাশিত বেতন ও ভাতার পুনর্বিন্যাস

অধিনিয়ম, ১৯৯৮ (রোপা ১৯৯৮) বিদ্যালয় শিক্ষা দপ্তরের ক্ষেত্রে কার্যকর করা হয়েছে এবং প্রাথমিক ও মাধ্যমিক স্তরে সরকারি এবং সাহায্যপ্রাপ্ত অনুমোদিত বিদ্যালয়ের এবং মাদ্রাসার শিক্ষক ও অশিক্ষক কর্মচারিগণ এই প্রতিবেদন অনুসারে বেতন পুনর্বিন্যাসের পূর্ণ সুযোগ পেয়েছেন। এছাড়া অবসরপ্রাপ্ত সমস্ত শিক্ষক ও শিক্ষাকর্মিগণও এই প্রতিবেদন অনুসারে অবসরকালীন ভাতার পুনর্বিন্যাসের সুবিধা পেয়েছেন। সেই সাথে শিক্ষক-শিক্ষাকর্মিগণের অবসরকালীন সুযোগ-সুবিধা যাতে দ্রুত দেওয়া যায় তার জন্য সে প্রয়াস পূর্বে গ্রহণ করা হয়েছিল তা অব্যাহত রাখার ব্যবস্থা করা হয়েছে।

### উচ্চশিক্ষা

**বিশ্ববিদ্যালয় শিক্ষা**

কম্প্যুটার, পরিবেশ ম্যানেজমেন্ট ও প্রযুক্তিবিদ্যার মত বিশেষ কয়েকটি ক্ষেত্রে উচ্চশিক্ষার ক্রমবর্ধমান চাহিদা মেটাতে রাজ্য সরকার কর্তৃক অনুদানপ্রাপ্ত বিশ্ববিদ্যালয়গুলিতে মানোন্নয়ন ও আধুনিকীকরণের উপর সর্বাধিক গুরুত্ব আরোপ করা হয়েছে। সেই মর্মে, রাজ্য সরকার কর্তৃক অনুদানপ্রাপ্ত বিশ্ববিদ্যালয়গুলিতে বিজ্ঞান, প্রযুক্তিবিদ্যা ও ম্যানেজমেন্ট-এর সম্ভাবনাময় ক্ষেত্রগুলিতে বিভিন্ন পাঠক্রম শুরু করার জন্য এই আর্থিক বছরে আর্থিক সাহায্য দেওয়া হয়েছে এবং পরবর্তী আর্থিক বছরেও তা বলবৎ থাকবে।

১। নেতাজী সুভাষ মুক্ত বিশ্ববিদ্যালয়ে স্নাতক পর্যায়ে বিজ্ঞানের শিক্ষাক্রম শুরু করতে আগামী বছরে অর্থ-বরাদ্দ প্রয়োজন। কল্যাণীতে বিশ্ববিদ্যালয়-প্রাঙ্গনের উন্নতিকল্পেও অর্থ-বরাদ্দ করা হবে।

২। দেশের প্রাচীনতম বিশ্ববিদ্যালয়গুলির অন্যতম কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ভবনগুলির বেশিরভাগের অবস্থা ভগ্নপ্রায় ও বিপজ্জনক। আশুতোষ ভবন, মেঘনাদ সাহা ভবন, দ্বারভাঙ্গা ভবন ইত্যাদির সংস্কার সাধন ও পুনর্নির্মাণের কাজে হাত দেওয়া হয়েছে। যাদবপুর বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন শাখার ভবন নির্মাণের জন্যও অর্থ-বরাদ্দ করতে হবে। কল্যাণী বিশ্ববিদ্যালয় কম্প্যুটার বিজ্ঞান, পরিবেশ বিজ্ঞান প্রভৃতি বিভাগের ভবন নির্মাণ ও সম্প্রসারণের কাজ শুরু করবে। বর্ধমান বিশ্ববিদ্যালয়, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়, বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় এবং রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের উন্নয়ন ও পরিকাঠামোগত সুযোগ-সুবিধা বৃদ্ধির জন্য অর্থ-বরাদ্দ অব্যাহত থাকবে। পশ্চিমবঙ্গ রাজ্য উচ্চশিক্ষা পর্ষদ রাজ্যের উচ্চশিক্ষা ক্ষেত্রে বিভিন্ন পাঠক্রম ও কার্যধারার নীতি বিধিবদ্ধকরণের কাজে বিশেষ ভূমিকা পালন করে চলেছে। আশা করা যায় এই পর্ষদ এই রাজ্যের বৃত্তি শিক্ষার প্রচলনসহ বর্তমান উচ্চশিক্ষা পদ্ধতির মান নির্ধারণের কাজে আগামীদিনে বিশেষভাবে অগ্রসর হবে।

**সরকারি মহাবিদ্যালয়**

লেডি ব্রেবোর্ণ কলেজ এই বছর ৬০তম বর্ষপূর্তি উদ্‌যাপন করেছে এবং বারাসত মহাবিদ্যালয়, টাকী মহাবিদ্যালয় ও ঝাড়গ্রাম রাজ মহাবিদ্যালয় ৫০তম বর্ষপূর্তি উদ্‌যাপন করেছে। এই মহাবিদ্যালয়গুলির উন্নয়নের জন্য একটি কার্যক্রম গ্রহণ করা হয়েছে। বিজ্ঞান শাখার পরীক্ষাগারের স্থান সংকুলানের জন্য বারাসত মহাবিদ্যালয়ের মূল ভবনের ঊর্ধ সম্প্রসারণের ব্যবস্থা করা হবে। টাকী মহাবিদ্যালয়ের বর্তমান ভবনের উপর তৃতীয় তল নির্মাণের কাজে এ বছর হাত দেওয়া হয়েছে। নিম্নলিখিত সরকারি মহাবিদ্যালয়গুলির চালু প্রকল্পগুলি শেষ করার জন্য অর্থ বরাদ্দ করা হয়েছেঃ

১। বিধাননগর সরকারি মহাবিদ্যালয়ের নতুন ভবন নির্মাণের কাজ।

২। প্রেসিডেন্সী মহাবিদ্যালয়ে ইউ. জি. সি.-র সঙ্গে যৌথ উদ্যোগে আনুমানিক ৮৮.২৫ লক্ষ টাকা ব্যয়ে কেন্দ্রীয় লাইব্রেরি নির্মাণ করা হচ্ছে। রাজ্য সরকার তার অংশ হিসাবে ৫০ লক্ষ টাকা অর্থ-বরাদ্দ করবে।

৩। দার্জিলিং সরকারি মহাবিদ্যালয়ের গ্রুপ-ডি কর্মচারিদের কর্মী-আবাস নির্মাণ এবং চারটি ছাত্রাবাসের সংস্কার সাধনের কাজ। এই উদ্দেশ্যে এখন পর্যন্ত ১১.৫০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়ে গেছে।

৪। কলিকাতার সরকারি চারু ও কারুকলা মহাবিদ্যালয়ের একটি অতিরিক্ত তল নির্মাণে কাজে আনুমানিক খরচ হিসেবে ২১,২১,৬৫৯ টাকার প্রকল্প। এছাড়া এই বিভাগ নিচে বর্ণিত প্রকল্পগুলিও রূপায়ণ করার প্রস্তাব বিবেচনা করছেঃ

১। আনুমানিক হিসেবে ৪৩ লক্ষ টাকা খরচে কৃষ্ণনগর সরকারি মহাবিদ্যালয়ের বর্তমান জীববিদ্যা বিভাগের বিল্ডিং-এর উপর তৃতীয় তলের নির্মাণ কাজ।

২। কলকাতার বেথুন মহাবিদ্যালয়ে আনুমানিক ৭৭ লক্ষ টাকা ব্যয়ে একটি ছাত্রীনিবাস নির্মাণের কাজ।

শিক্ষাক্ষেত্রে কতিপয় নমুনা পাঠক্রম বিভিন্ন সরকারি মহাবিদ্যালয়ে চালু করা হয়েছে। বিধাননগর সরকারি মহাবিদ্যালয়ের পরিসংখ্যান বিভাগে এবং হলদিয়া সরকারি মহাবিদ্যালয়ে পদার্থবিদ্যা বিভাগে সাম্মানিক পাঠক্রম বর্তমান শিক্ষাবর্ষ থেকে শুরু হয়েছে। লেডি বেব্রোর্ণ কলেজের শিক্ষাক্রমে পরিসংখ্যানবিদ্যা ও হিন্দী বিষয় হিসাবে চালু করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে।

**বেসরকারি মহাবিদ্যালয়**

ভারতীয় প্রজাতন্ত্রের সুবর্ণজয়ন্তী উপলক্ষ্যে এ রাজ্যের ৫০টি মহাবিদ্যালয়কে সুবর্ণ জয়ন্তী মহাবিদ্যালয় হিসেবে ঘোষণা করা হয়েছে। এক্ষেত্রে পাঠাগার ও অন্যান্য পরিকাঠামোগত উন্নয়ন সুনিশ্চিত করে এই প্রতিষ্ঠানগুলিকে উৎকর্ষ কেন্দ্র হিসেবে উন্নীত করতে হবে। এই ৫০টি মহাবিদ্যালয়ের মধ্যে ১৫টি সরকারি মহাবিদ্যালয় ও ৩টি বৃত্তিমূলক মহাবিদ্যালয় এবং অবশিষ্ট ৩২টি বেসরকারি স্নাতকস্তরের মহাবিদ্যালয়। এই মহাবিদ্যালয়গুলিতে সুযোগ-সুবিধাদি বাড়ানোর জন্য একটি পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে। এই উদ্দেশ্যে পর্যাপ্ত অর্থ ব্যয় করা হবে।

সাধারণ স্নাতক পাঠক্রমের সময়সীমা এক বছর বাড়িয়ে তিন বছর করা হয়েছে। অবশ্য মহাবিদ্যালয়গুলিতে উচ্চ-মাধ্যমিকের ক্লাসগুলির অবসান করা হবে। উপরন্তু বাড়তি ক্লাসঘর ও অন্যান্য পরিকাঠামোগত সুবিধাদির ব্যবস্থা এসব মহাবিদ্যালয়গুলিতে করতে হবে।

এন. সি. টি. ই.-র মতে বি. এড. মহাবিদ্যালয়েই শিক্ষক ও পরিকাঠামো সংক্রান্ত সুবিধাদি তাদের নির্ধারিত মান অনুযায়ি নেই এবং ফলতঃ এই মহাবিদ্যালয়গুলির স্বীকৃতি স্থগিত করেছেন। এই মহাবিদ্যালয়গুলির মান উন্নীত করে তাদের স্বীকৃতি পুনর্বহাল করতে প্ল্যান বাজেটে পর্যাপ্ত অর্থ-বরাদ্দ করতে হবে।

২। এই রাজ্যের গ্রামীণ ও পিছিয়ে থাকা এলাকা যেগুলি প্রধানত তফসিলি জাতি / তফসিলি আদিবাসী জনসমষ্টি দ্বারা অধ্যুষিত, সেখানে উচ্চশিক্ষার সুযোগ বিস্তারের উদ্দেশ্যে সরকার ছয়টি বেসরকারি মহাবিদ্যালয় স্থাপনে সম্মত হয়েছেন এবং এই কাজের ব্যয়ভারও বহন করবেন। এই ছয়টি মহাবিদ্যালয় হল ঃ

১। কল্যাণী মহাবিদ্যালয়, কল্যাণী, নদীয়া।

২। ডোমকল মহাবিদ্যালয়, ডোমকল, মুর্শিদাবাদ।

৩। খেজুরী মহাবিদ্যালয়, খেজুরী, মেদিনীপুর।

৪। শীতলকুচি মহাবিদ্যালয়, শীতলকুচি, কোচবিহার।

৫। বাণীপুর মহিলা মহাবিদ্যালয়, উত্তর ২৪-পরগনা।

৬। সরসুনা মহাবিদ্যালয়, দক্ষিণ ২৪-পরগনা।

আগামী বছর আরো কয়েকটি বেসরকারি মহাবিদ্যালয় স্থাপনের প্রস্তাব বিবেচনার জন্য গ্রহণ করা হবে। মুরারই, মেমারি, মেদিনীপুর ও মহিষাদলে ছাত্রীনিবাস নির্মাণের কাজে সরকার অর্থ সাহায্য করে চলেছেন। এন. এল. খান মহিলা মহাবিদ্যালয়, মেদিনীপুর,

প্রসন্নদেব মহিলা মহাবিদ্যালয়, জলপাইগুড়ি, শিলিগুড়ি মহাবিদ্যালয়, দার্জিলিং, তাম্রলিপ্ত মহাবিদ্যালয়, মেদিনীপুর এবং দেশবন্ধু মহাবিদ্যালয়, বর্ধমানে ছাত্রীনিবাস নির্মাণের প্রস্তাব ইউ. জি. সি. অনুমোদন করেছেন। এই মহাবিদ্যালয়গুলির নির্মাণকাজে রাজ্য সরকার তার দেয় অনুদান মঞ্জুর করার ব্যবস্থা করবেন।

চলতি আর্থিক বছরে ২২টি মহাবিদ্যালয়ের নির্মাণ / প্রসারণের জন্য রাজ্য সরকার এ পর্যন্ত ৮৬.৪১ লক্ষ টাকা খরচ করেছেন, এর অধিকাংশ মহাবিদ্যালয়ই গ্রামীণ এলাকায় স্থাপিত। এছাড়া বনহুগলী বাণিজ্য মহাবিদ্যালয় ও মালদা মহিলা মহাবিদ্যালয়কে যথাক্রমে আনুমানিক ৫৭.৪৭ লক্ষ এবং ৫৪.৬৩ লক্ষ ব্যয়ে ভবন নির্মাণের জন্য অর্থ-বরাদ্দ করা হয়েছে। ৪২টি নতুন বিষয় বিভিন্ন বেসরকারি মহাবিদ্যালয়ে এই আর্থিক বছরে চালু করা হয়েছে। এই নতুন বিষয়গুলির মধ্যে ২৭টি বিষয় পাস কোর্স ও ১৪টি অনার্স কোর্স এবং বাকি ১টি বিষয় বৃত্তি শিক্ষায় শুরু করা হয়েছে। পরিকাঠামোগত উন্নতিসাধনের লক্ষ্যে ৫৬টি মহাবিদ্যালয়কে ৩৪ লক্ষ টাকা দেওয়া হয়েছে যন্ত্রপাতি কেনার জন্য এবং ৫৮টি মহাবিদ্যালয়কে আসবাবপত্র কেনার জন্য ২৮.৭৫ লক্ষ টাকা এবং বই কেনার জন্য ২৫টি মহাবিদ্যালয়কে ৭.১ লক্ষ টাকা দেওয়া হয়েছে। এছাড়াও ১৪.৫ লক্ষ টাকা মহিলা মহাবিদ্যালয়গুলিতে বই ও গবেষণাগারের যন্ত্রপাতি কেনার জন্য প্রদান করা হয়েছে।

**শারীর শিক্ষা**

ছাত্র-ছাত্রীদের সার্বিক উন্নয়নের দিকে লক্ষ্য রেখে শারীর শিক্ষার সুযোগ সমস্ত সরকারি ও বেসরকারি মহাবিদ্যালয়গুলিতে প্রসারিত করা হয়েছে। সরকারি মহাবিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের জন্য ফুটবল টুর্নামেন্ট ও ক্রীড়া প্রতিযোগিতা অনুষ্ঠিত হয়। এ বছর অনুরূপ ক্রীড়া প্রতিযোগিতা ও টুর্নামেন্ট বেসরকারি মহাবিদ্যালয়গুলির ছাত্র-ছাত্রীদের জন্যও হচ্ছে।

এ ছাড়াও যে সকল ছাত্র-ছাত্রী শারীর বিদ্যা প্রশিক্ষকের পেশা গ্রহণ করতে চান তাদের প্রশিক্ষণ দানের জন্য পৃথক শারীর শিক্ষা মহাবিদ্যালয়ও রয়েছে। এই কলেজগুলি যাতে নিজেদের উন্নয়নমূলক কাজ চালিয়ে যেতে পারেন সেইজন্য তাদের আর্থিক সাহায্য মঞ্জুর করা প্রয়োজন। বাণীপুরে শারীর বিদ্যার স্নাতকোত্তর শাখার প্রাঙ্গণের সীমানা প্রাচীর নির্মাণসহ উন্নয়ন সংক্রান্ত কাজ এবং কর্মী নিবাস নির্মাণের কাজ আগামী আর্থিক বছরে গ্রহণ করা প্রয়োজন। হেস্টিংস মহিলা শারীরবিদ্যা মহাবিদ্যালয়ের ব্যায়ামাগারের প্রধান গৃহের সংস্কার সাধনের নিমিত্ত ১০,৫২,০০০ টাকা এবং স্নাতকোত্তর শারীরবিদ্যা প্রশিক্ষণ মহাবিদ্যালয়ের তিনটি ছাত্রীনিবাসের পুনর্নির্মাণের জন্য ৫,২১,০০০ টাকা খরচের কাজ এই বিভাগ হাতে নিয়েছে। উপরন্তু বাণীপুরে স্নাতকোত্তর শারীরবিদ্যা প্রশিক্ষণ

মহাবিদ্যালয়ের মহিলা ছাত্রীনিবাস তৈরি করার জন্য ২১ লক্ষ টাকা এবং দীনহাটা মহিলা শারীরবিদ্যা মহাবিদ্যালয়ের ছাত্রীনিবাস নির্মাণ করার জন্য ৬৯ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব এই দপ্তর সক্রিয়ভাবে বিবেচনা করছে।

সুভাষ সরোবরে এন. সি. সি.-র নৌ শাখার কেন্দ্র স্থাপনের প্রস্তাবও গ্রহণ করা হয়েছে।

**ভাষা উন্নয়ন ও সমাজ শিক্ষা**

বিশ্ববিদ্যালয় ও মহাবিদ্যালয় স্তরের পাঠ্যপুস্তক রাজ্য পুস্তক পর্ষদ বাংলা ভাষায় প্রকাশ করে থাকেন। এই পর্ষদ তাদের নিজেদের প্রশাসনিক ভবন ও পণ্যাগার নিজেরাই নির্মাণ করবেন। রাজ্য সরকারকে তার জন্য আর্থিক সাহায্যপ্রদান করতে হবে। হিন্দী অ্যাকাদেমী একটি সম্পূর্ণ স্বশাসিত সংস্থায় পরিণত হয়েছে। এই অ্যাকাদেমীকে আর্থিক সাহায্য প্রদান করতে হবে এবং যাতে এরা হিন্দী ভাষার মূল্যবান পুস্তক প্রকাশনা, হিন্দীতে সাংস্কৃতিক অনুষ্ঠান ও সেমিনার সংঘটিত করার কাজ চালিয়ে যেতে পারেন।

উচ্চশিক্ষা ও গবেষণা বিষয়ক প্রতিষ্ঠান যথা ইণ্ডিয়ান অ্যাশোসিয়েশন ফর কাল্টিভেশন অফ সায়েন্স, যাদবপুর, অ্যাডভান্স সেন্টার ফর ক্রায়োজেনিক রিসার্চ তাদের রক্ষণাবেক্ষণের জন্য অনুদান পেয়ে থাকেন। কিছু বেসরকারি ও স্বশাসিত প্রতিষ্ঠান যথা বঙ্গীয় সাহিত্য পরিষদ, বঙ্গীয় বিজ্ঞান পরিষদ, পশ্চিমবঙ্গ ইতিহাস সংসদ, সোসিও ইকনমিক রিসার্চ সেন্টার, নেতাজী ইন্সটিটিউট ফর এশিয়ান স্টাডিজ, কলকাতা-কে আর্থিক সহায়তাদান করে তাদের কার্য সুনির্বাহ করতে তথা তাদের পত্র-পত্রিকাগুলির প্রকাশনাতেও সাহায্য দান করা হয়।

কতকগুলি নামী প্রতিষ্ঠান যেমন রামকৃষ্ণ মিশন ইন্সটিটিউট ফর কালচার, গোলপার্ক, কলকাতা, সেন্টার ফর স্টাডিজ ইন সোস্যাল সায়েন্স, কলকাতা, ইন্সটিটিউট অফ হিস্টরিক্যাল স্টাডিজ, কলকাতা-কে রাজ্য সরকার অর্থ প্রদান করে থাকেন। এ রাজ্যের গ্রামীণ এলাকার প্রতিভাবান ছাত্রদের খোঁজে বার করে তাদের প্রতিভার লালন পালন করার উদ্দেশ্যে একটি প্রকল্প হাতে নেবেন জগদীশ বসু জাতীয় বিজ্ঞান প্রতিভা অনুসন্ধান সংস্থা।

ইন্সটিটিউট দ্য চন্দননগর ভ্রমণ ও পর্যটন বিষয়ে একটি সার্টিফিকেট কোর্স এ বছর চালু করেছেন। এই সংস্থার উন্নয়ন ও পরিপোষণের জন্য যথেষ্ট অর্থ বরাদ্দ করতে হবে।

ঋষি বঙ্কিমচন্দ্রের বাস্তু গৃহে বঙ্কিম ভবন গবেষণা কেন্দ্র নামে একটি গবেষণা

কেন্দ্র এই বছর প্রতিষ্ঠিত হয়েছে। কলকাতার বিদ্যাসাগরের ভবনটি অধিগ্রহণ করে বিদ্যাসাগর মহিলা মহাবিদ্যালয়ের হাতে অর্পণ করা হয়েছে। এখানে তারা বিদ্যাসাগরের স্মৃতিতে একটি প্রত্নশালা ও মহিলাদের শিক্ষাদানমূলক পাঠক্রম চালু করবেন। এই প্রকল্পটির জন্য যথেষ্ট পরিমাণ অর্থ বরাদ্দ করা প্রয়োজন। কার্সিংয়াং-এর সিদ্দা পাহাড়ে যে বাড়িতে নেতাজী সুভাষচন্দ্র স্বাধীনতা সংগ্রামের দিনগুলিতে অন্তরীণ ছিলেন সেটি অধিগৃহীত হয়েছে। পুরাতন ও ভগ্নদশাপ্রাপ্ত এই ভবনটির যথাযথভাবে ব্যবহারের নিমিত্ত পুনর্নির্মাণকল্পে ৩৭ লক্ষ ৫২ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে। প্রাক্ স্বাধীনতা পর্বে মৌলানা আবুল কালাম আজাদ যে বাড়িতে বসবাস করতেন সেটি অধিগ্রহণের উদ্দেশ্যে অতিরিক্ত ১৫,৫৫,০২২,০০ টাকা মঞ্জুর করতে হবে। কলকাতার রাজা রামমোহন সরণীতে রাজা রামমোহন রায়ের বাসগৃহটির বৈদ্যুতিকরণের জন্য ৭.৫০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

**জেলা গেজেটীয়ার**

জেলা গেজেটীয়ারের রাজ্য সম্পাদকের দপ্তর পুরানো জেলা গেজেটীয়ার পুনর্মুদ্রণ করেছেন। এগুলি বিদ্বজ্জনের সানুকূল্য দৃষ্টি আকর্ষণ করেছে। এই দপ্তর জেলা গেজেটীয়ার সিরিজের আরও বেশি সংখ্যা প্রকাশ করার প্রস্তাব হাতে নিয়েছেন। 'বাংলার নদনদী', 'মানচিত্রে বাংলা' এবং ডবলিউ ডবলিউ হান্টার কর্তৃক রচিত 'বাংলার পরিসংখ্যানগত হিসাব' শীর্ষক গ্রন্থগুলির প্রকাশনাও এর মধ্যে রয়েছে।

**রাজ্যে লেখ্যাগার**

রাজ্য লেখ্যাগারের সেকস্‌পীয়ার সরণীতে নূতন কার্যকর ভবনটির উন্নয়নের জন্য আগামী বছরের বাজেটে যথেষ্ট পরিমাম অর্থ বরাদ্দের ব্যবস্থা করতে হবে। সঠিক সংরক্ষণের জন্য ও গবেষকদের নিকট সহজলভ্য করে তোলার উদ্দেশ্যে মূল্যবান নথিপত্রগুলিকে এই নতুন ভবনে স্থানান্তরিত করতে হবে।

**নির্দেশনামা ও প্রশাসন**

বেসরকারি কলেজগুলির বেতন প্রদান প্রকল্প, পশ্চিমবঙ্গ শিক্ষা কৃত্যকের ব্যক্তিগত তথ্যপঞ্জী এবং রাজ্যের শিক্ষা পরিসংখ্যানগত কার্যাদির কমপিউটারের সাহায্যে নিষ্পন্ন করার কাজ ১৯৯৮ সাল থেকে হাতে নেওয়া হয়েছে। বিকাশ ভবনের রক্ষণাবেক্ষণ ও সৌন্দর্যবিধানকল্পে এবং একটি বৈদ্যুতিক সাব-স্টেশন নির্মাণের উদ্দেশ্যে অর্থের সংস্থান রাখতে হবে।

**কারিগরি শিক্ষা (উচ্চ)**

বিজ্ঞান ও প্রযুক্তিবিদ্যার ক্ষেত্রে আধুনিক প্রবণতার সঙ্গে সামঞ্জস্য রেখে রাজ্য

সরকার বর্তমান কলেজগুলিতে ইঞ্জিনিয়ারিং ও কারিগরি বিষয়ে প্রশিক্ষণের সুযোগ-সুবিধা বৃদ্ধির উপর জোর দিয়েছেন। এই দৃষ্টিভঙ্গি নিয়ে জলপাইগুড়ি সরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ, কম্পিউটারিং ইঞ্জিনিয়ারিং এবং ইলেকট্রনিক্স ও কমিউনিকেশন ইঞ্জিনিয়ারিং-এ নতুন পাঠক্রম অন্তর্ভুক্ত করা হবে। এইজন্য আসনসংখ্যা ১৮০ থেকে বাড়িয়ে ৩০০ করা হবে এছাড়া এই বছর রাজ্য সরকার ও এ. আই. সি. টি. ই.-র অনুমোদনক্রমে আরও পাঁচটি নতুন বেসরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপিত হয়েছে। কল্যাণী ইঞ্জিনিয়ারিং কলেজ ইনফরমেশন টেকনোলজি' বিষয়ে স্নাতকস্তরে পাঠক্রম শুরু করার প্রস্তাব আছে, যাতে আসন সংখ্যা থাকবে ৬০, এবং আগামী আর্থিক বছরে এই ব্যাপারে যথেষ্ট পরিমাণ অর্থ বরাদ্দ করতে হবে। এই কলেজের নির্মাণ সংক্রান্ত চালু কাজকর্মের জন্য অর্থসংস্থানের পরিমাণ বাড়াতে হবে। বহরমপুরে 'টেকস্টাইল টেকনোলজি' কলেজে আসন সংখ্যা ৩০ থেকে বাড়িয়ে ৬০ করার জন্য কলেজের শিক্ষা ভবন সম্প্রসারণের প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে। শ্রীরামপুর টেকস্টাইল টেকনোলজি' কলেজের পরীক্ষাগার ও কর্মশালা সম্পূর্ণ করার চলতি কাজকর্মের জন্য যথেষ্ট পরিমাণ অর্থ নির্দিষ্ট করা আবশ্যক। লেদার টেকনোলজি কলেজে (নতুন চত্বর) লেদার টেকনোলজি বিষয়ে এম. টেক পাঠক্রমের ক্লাসগুলির স্থান করে দেওয়ার জন্য কলেজ ভবনে অতিরিক্ত একটি তল নির্মাণ করা হবে। এই উদ্দেশ্যে আগামী আর্থি'ক বচরে যথেষ্ট পরিমাণ অর্থ বরাদ্দের ব্যবস্থা করতে হবে।

বর্তমানে যে সমস্ত ইঞ্জিনিয়ারিং ও কারিগরি কলেজগুলি চালু রয়েছে সেগুলির অনুমোদন এবং স্নাতক ও স্নাকতোত্তর স্তরে কারিগরি শিক্ষা ও পরিচালন বিদ্যা শিক্ষা ব্যবস্থার উন্নয়নের উদ্দেশ্যে আগামী আর্থিক বছরে একটি কারিগরি বিশ্ববিদ্যালয় স্থাপন করার প্রস্তাব রয়েছে। এই উদ্দেশ্যে আগামী বছরের বাজেটে যথেষ্ট পরিমাণ অর্থের সংস্থান আবশ্যক।

### জনশিক্ষা প্রসার বিভাগ

জনশিক্ষা প্রসার বিভাগের সবচেয়ে গুরুত্বপূর্ণ কাজ হল রাজ্যের সমস্ত জেলা সাক্ষরতা সমিতি দ্বারা সম্পাদিত বিভিন্ন সাক্ষরতা কর্মসূচিগুলির তদারকি এবং সমন্বয় সাধন করা। এতদ্ব্যতীত এই বিভাগের অন্যান্য গুরত্বপূর্ণ কার্যসূচি হল ঃ (১) প্রতিবন্ধীদের শিক্ষা দান, (২) সরকারি এবং সাহায্যপ্রাপ্ত জনকল্যাণ আবাস পরিচালনা, (৩) শ্রাব্য-দৃশ্য শিক্ষা কর্মসূচি, (৪) কলকাতা শ্রমিক বিদ্যাপীঠ পরিচালনা এবং (৫) প্রথা-বহির্ভূত শিক্ষা কর্মসূচি বাস্তবায়িত করা।

সারা দেশে বয়স্ক শিক্ষা প্রকল্পের ক্ষেত্রে এই রাজ্য দৃষ্টান্তমূলকভাবে ভাল কাজ

করেছে। এটা সত্য যে নয় বছরের সংক্ষিপ্ত সময়ের মধ্যে এই রাজ্যের বর্তমান সাক্ষর জনসংখ্যার সঙ্গে ৮১.৮৫ লাখ নবসাক্ষর যোগদান করেছেন। এবং এই কাজ সম্পন্ন হয়েছে একটি নির্দিষ্ট সময়ভিত্তিক স্বল্প খরচের সাক্ষরতা কর্মসূচির মাধ্যমে। এর ফলশ্রুতি হিসাবে কেন্দ্রীয় সরকারের "ন্যাশনাল স্যাম্পেল সারভে অর্গানাইজেশন" কর্তৃক পরিচালিত নমুনা সমীক্ষায় বর্তমান সাক্ষরতার হার মোটের উপর ৭২ শতাংশে এসে দাঁড়িয়েছে। এই হার জাতীয় গড়ের অনেক ঊর্ধ্বে। পুরুষদের ক্ষেত্রে এই হার ৮১ শতাংশ এবং নারীদের ক্ষেত্রে ৬৩ শতাংশ। ১৯৯১ সালের জনগণনা অনুসারে এই হারগুলি ছিল মোটের উপর ৫৭.৭০ শতাংশ। পুরুষদের ক্ষেত্রে ৬৯.৮১ শতাংশ এবং নারীদের ক্ষেত্রে ৪৬.৫৬ শতাংশ। সমগ্র রাজ্যের ক্ষেত্রে উন্নতির হার বৃদ্ধি হয়েছে ১৪.৩০ শতাংশ।

শিক্ষার ক্ষেত্রে পুরুষদের ১৩.১৯ শতাংশ এবং নারীদের ক্ষেত্রে ১৬.৪৪ শতাংশ—এই বৃদ্ধির হার চমকপ্রদ এবং ভারত সরকার কর্তৃক বিশেষভাবে অভিনন্দিত হয়েছে। ৭০ শতাংশের ঊর্ধ্বে শিক্ষার হারে এই রাজ্য "বিশেষ শিক্ষিত রাজ্য" হিসাবে চিহ্নিত হয়েছে (এলিট গ্রুপ)। ১৯৯১ সালের জনগণনার পর আমাদের রাজ্য দ্বিতীয় শ্রেণীভুক্ত ছিল। কারণ সেই সময় আমাদের শিক্ষার হার জাতীয় হারের ঊর্ধ্বে থাকলেও ৭০ শতাংশ-এর নীচে ছিল। বর্তমানে আমরা প্রথম শ্রেণীভুক্ত রাজ্যের পর্যায়ে উন্নীত হতে পেরেছি। এটা আমাদের বিরাট সাফল্য। নতুন সহস্রাব্দের সূচনায় আমাদের লক্ষ্য এই সাফল্য ধরে রাখা এবং উত্তরোত্তর অগ্রগতি সাধন করা।

বর্তমান বছরে শিক্ষা ও অন্যান্য খাতে বাজেটে ১৩.৮৬ কোটি টাকা বরাদ্দ করা আছে এবং তার সিংহভাগ জানুয়ারি মাসের মধ্যেই ব্যয়িত হয়েছে।

১৯৯৯-২০০০-এর সম্পাদিত কার্যক্রম নিচে প্রদত্ত হল ঃ

৮ই সেপ্টেম্বর, ১৯৯০ সালে এই রাজ্যের জনশিক্ষা কর্মসূচি গ্রহণ করা হয় যা কালক্রমে ১৮টি জেলাতেই গৃহীত হয়। এর মধ্যে ১৩টি জেলাতে প্রথম পর্যায়ের অভিযানের মাধ্যমে রাজ্যর নব-সাক্ষরের সংখ্যা হয় ৭৯.২৮ লাখ। মালদহ, দক্ষিণ দিনাজপুর ও উত্তর দিনাজপুরে সার্বিক সাক্ষরতা অভিযান চালু আছে এবং এর মধ্যে বর্তমান বছরে মালদহ, উত্তর এবং দক্ষিণ দিনাজপুরে বহির্মূল্যায়ন সম্পন্ন হয়েছে এবং এই জেলাগুলি সাক্ষরোত্তর কর্মসূচি গ্রহণ করার জন্য তৈরি হয়েছে। উত্তর দিনাজপুরের বহির্মূল্যায়নের ফলাফলের ভিত্তিতে জানা যায় যে অতিরিক্ত ২.৫৭ লক্ষ মানুষ স্বাক্ষর হয়েছেন এবং এর ফলে সমগ্র রাজ্যে নবসাক্ষরের সংখ্যা বেড়ে ৮১.০৫ লক্ষে দাঁড়িয়েছে। এটা নিশ্চিত যে মালদহ এবং দক্ষিণ দিনাজপুরে বহির্মূল্যায়নের ফলাফল জানা গেলে সমগ্র রাজ্যে স্বাক্ষর মানুষের সংখ্যা আরও বৃদ্ধি পাবে। ইতিমধ্যে দক্ষিণ দিনাজপুর জেলায় সাক্ষরোত্তর

কর্মসূচি গ্রহণে অনুমোদন দিয়েছেন ভারত সরকার। আগামী বছরের শুরুতে দার্জিলিং জেলা বহির্মূল্যায়নের জন্য প্রস্তুত হচ্ছে। মালদহ, উত্তর দিনাজপুর এবং কলকাতায় আগামী বছরের শুরুতে সাক্ষরোত্তর কর্মসূচি গ্রহণ করা হবে।

সাক্ষরোত্তর কর্মসূচির লক্ষ্য হল নবসাক্ষরদের অর্জিত শিক্ষা ধরে রাখা এবং শিক্ষা গ্রহণে আরও বেশি দক্ষ করে তোলা এবং এই কাজে হাওড়া, পুরুলিয়া, নদীয়া, মুর্শিদাবাদ, জলপাইগুড়ি, কোচবিহার এবং দক্ষিণ দিনাজপুর জেলায় ২১.২৮ লক্ষ নবসাক্ষর এবং শিক্ষা-কেন্দ্র-ছুট নিরক্ষর যুক্ত হয়েছে। অধিকাংশ জেলা আগামী ২০০০-২০০১ সালের মধ্যে প্রবহমান কর্মসূচি গ্রহণ করবে আশা করা যায়।

প্রবহমান শিক্ষা কর্মসূচির উদ্দেশ্যে হল নবসাক্ষরদের আজীবন শিক্ষার সুযোগ গ্রহণের উপযোগী করে তোলা এবং এটি হল এই অভিযানের তৃতীয় পর্যায়। এই কর্মসূচি স্থানীয়ভাবে বিভিন্ন আয় উৎপাদনকারী প্রশিক্ষণের মাধ্যমে শিক্ষার্থীদের জীবনযাত্রা মানন্নোয়নে এবং সচেতনতা বৃদ্ধির কাজে সাহায্য করে। রাজ্যে ৭টি জেলা যথা বর্ধমান, বীরভূম, দক্ষিণ এবং উত্তর ২৪ পরগনা, মেদিনীপুর, বাঁকুড়া এবং হুগলি জেলা প্রবহমান শিক্ষা কর্মসূচি গ্রহণ করেছে। বর্তমানে মোট ৮৫.৬৪ লাখ মানুষকে এই কর্মসূচির আওতায় আনা হয়েছে। এই বিভাগ এখন একটি শিক্ষামুখী সমাজ গড়ে তোলার লক্ষ্যে গুরুত্ব সহকারে কাজ করে চলেছে।

কলকাতার ক্ষেত্রে আমাদের দপ্তর একটি বিশেষ সাক্ষরতা প্রকল্প গ্রহণ করেছে। রাজ্য সরকারের আর্থিক সহায়তা প্রাপ্ত সার্বিক সাক্ষরতা অভিযানসহ স্বেচ্ছাসেব সংগঠন পরিচালিত ২৪টি জনশিক্ষা নিলয়ম এখানে কাজ করছে। এই শিক্ষা প্রকল্পেগতি আনার জন্য জনশিক্ষা প্রসার বিভাগ বিভিন্ন স্বেচ্ছাসেবী সংগঠন এবং কলকাতা পুর নিগমসহ কলকাতা ব্যবহারিক সাক্ষরতা প্রকল্প-এর কর্তৃপক্ষের সাথে একাধিক আলোচনা সভায় মিলিত হয়েছে। কলকাতার কর্মসূচি তদারকির জন্য একটি উচ্চ ক্ষমতাসম্পন্ন তদারকি কমিটিও গঠন করা হয়েছে।

পাঠ গ্রহণে অভ্যাস বৃদ্ধি এবং সাক্ষরতার কর্মসূচিকে প্রাতিষ্ঠানিক করার উদ্দেশ্যে ১৮টি জনশিক্ষা প্রসার ভবন এবং প্রতিটি ব্লকে একটি গ্রামীণ গ্রন্থাগারে নবসাক্ষর বিভাগ খোলার জন্য এই দপ্তর ৭১.৫২ লক্ষ টাকা মঞ্জুর করেছে। কোনও নবসাক্ষর পড়ুয়া না থাকায় এই বিভাগ উত্তর দিনাজপুর এবং দার্জিলিং জেলার যেহেতু আগে কোনও অর্থ-বরাদ্দ করা হয়নি সেজন্য বর্তমানে ২১টি ব্লকের জন্য ৫.২৫ লক্ষ টাকা বরাদ্দ করেছে। সমস্ত জেলা প্রশাসনকে এ অর্থে অবিলম্বে জনশিক্ষা প্রসার ভবন এবং নবসাক্ষর বিভাগ খোলার জন্য নির্দেশ দেওয়া হয়েছে।

গত বৎসরে প্রতিষ্ঠিত রাজ্য সাক্ষরতা মিশন কাজ শুরু করেছে। বর্তমান বছরে এই মিশন হুগলি জেলায় প্রবহমান শিক্ষা কর্মসূচি গ্রহণে অনুমোদন দিয়েছে। রাজ্য উপকরণ কেন্দ্র রাজ্যের পড়ুয়া এবং নবসাক্ষরদের উপযোগী বইপত্র প্রকাশ করে যথেষ্ট গুরুত্বপূর্ণ কাজ করে চলেছে। সাক্ষরতা কর্মসূচি যাতে বিজ্ঞান সম্মতভাবে পরিচালিত হয় সেজন্য এ সংস্থা কর্মসূচির আধিকারিকগণ, স্বেচ্ছাসেবী প্রশিক্ষক এবং মুখ্য প্রশিক্ষকদের প্রশিক্ষণ দিচ্ছে।

**নবসাক্ষরদের জন্য পুস্তক নির্বাচন**

রাজ্যস্তরের পুস্তক নির্বাচন কমিটি ইতিমধ্যে বাংলা, হিন্দি এবং উর্দু ভাষায় ৩৫০টি শিরোনাম পুস্তক নির্বাচন করছেন। নবসাক্ষর এবং অগ্রণী সাক্ষরদের পাঠ্য পুস্তকের অভাব যাতে না ঘটে সেজন্য এই কমিটি আরও বই নির্বাচনের দায়িত্ব নিয়েছেন। এই কমিটি নেপালি এবং অল্‌চিকি (সাঁওতালী) ভাষায় লিখিত বই-এর বিষয়টিও বিবেচনা করছে।

**প্রথা বহির্ভূত শিক্ষা এবং বয়স্ক উচ্চ বিদ্যালয় পরিচালনা**

সাক্ষরতা প্রসারে বাধা দূর করা এবং সমাজের বঞ্চিত শ্রেণীর মানুষের মধ্যে শিক্ষার প্রসার ঘটানোর উদ্দেশ্যে এই বিভাগ বয়স্ক উচ্চ বিদ্যালয় স্থাপনের গুরুত্ব দিয়েছে। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে আরও ৭টি নতুন বিদ্যালয় স্থাপনের ফলে বয়স্ক উচ্চ বিদ্যালয়ের সংখ্যা দাঁড়িয়েছে ৪০। শিক্ষকদের সাম্মানিক ভাতা কিছুটা বৃদ্ধি করলে এই বিদ্যালয়গুলি সুষ্ঠুভাবে চালিত হতে পারবে। বিদ্যালয় ছুট এবং বিদ্যালয় বহির্ভূত ৯-১৪ বছর বয়সী ছেলেমেয়েদের জন্য এই বিভাগ বিভিন্ন স্বেচ্ছাসেবী সংগঠনের তত্ত্বাবধানে প্রথা-বহির্ভূত শিক্ষাকেন্দ্র খোলার ব্যাপারে সচেষ্ট হয়েছে। এই বিভাগ ইতিমধ্যে ৪৭টি প্রকল্পের অনুমোদনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করেছে। রাজ্যের চলমান শিক্ষাকেন্দ্র যারা ২৬,০০০ ছাত্র-ছাত্রীদের শিক্ষা দিচ্ছেন তাদের সাথে আরও ৬টি অনুমোদিত প্রকল্প চলতি বৎসরে যুক্ত হয়েছে। এই সব পড়ুয়ারা প্রয়োজনীয় শিক্ষা পেলে তারা প্রথাগত শিক্ষাকেন্দ্রে সাথে যুক্ত হতে পারবে। ভারত সরকারের এই প্রকল্পের সাথে কিছু বেসরকারি সংস্থাকে এই প্রকল্পে যুক্ত হওয়ার জন্য এই বিভাগ অর্থবরাদ্দ করতে চলেছে। জেলা সাক্ষরতা সমিতিগুলিকে বয়স্ক উচ্চ বিদ্যালয় এবং প্রথা-বহির্ভূত শিক্ষাকেন্দ্র খোলার জন্য অনুরোধ জানানো হয়েছে। আমাদের বিশ্বাস আগামী ২০০০-২০০১ সালের মধ্যে এই উভয় পদ্ধতির শিক্ষা কর্মসূচি সন্তোষজনক সাফল্য লাভ করবে।

শিক্ষা অর্জনের স্বীকৃতি দানের জন্য এই বিভাগ রবীন্দ্র মুক্ত বিদ্যালয়ের মাধ্যমে শিক্ষা দানের উদ্দেশ্যে জেলা সাক্ষরতা সমিতিগুলিকে অর্থ সাহায্য করবেন। আগামী

২০০১ সালে দেশের জনগণনার গুরুত্ব বিবেচনা করে অবিলম্বে বিভিন্ন পর্যায়ের সাক্ষরতা কেন্দ্র সমস্ত জেলায় চালু করতে হবে।

**আমাদের বিভাগ নিম্নলিখিত কয়েকটি কর্মসূচি গ্রহণ করেছে**

(ক) শিলিগুড়ি মহকুমা পরিষদের সার্বিক সাক্ষরতা অভিযানের চূড়ান্ত মূল্যায়ন এবং দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল অর্থাৎ পার্বত্য এলাকায় মে, ২০০০-এর মধ্যে মূল্যায়ন সম্পন্ন করা।

(খ) মে, ২০০০-এর মধ্যে ৭টি জেলায় সাক্ষরোত্তর কর্মসূচির মূল্যায়ন সম্পন্ন করা।

(গ) ২০০০-২০০১ সালের মধ্যে মালদহ, উত্তর দিনাজপুর এবং দার্জিলিং জেলায় সাক্ষরোত্তর কর্মসূচি গ্রহণ।

(ঘ) হাওড়া, পুরুলিয়া, মুর্শিদাবাদ, নদীয়া, জলপাইগুড়ি, কুচবিহার ও দক্ষিণ দিনাজপুর জেলায় প্রবহমান শিক্ষা কর্মসূচি গ্রহণ।

(ঙ) কলকাতা পৌর এলাকায় যথাশীঘ্র সম্ভব সাক্ষরতা কর্মসূচি রূপায়ণ করা।

(চ) রাজ্যে প্রথা-বহির্ভূত শিক্ষা প্রকল্প কার্যকর করার উদ্দেশ্যে বেসরকারি সংস্থাকে যুক্ত করা।

**প্রতিবন্ধিদের জন্য শিক্ষা**

প্রতিবন্ধি শিশুদের শিক্ষা ও প্রশিক্ষণ দেওয়ার জন্য রাজ্যের ৫৭টি বিশেষ বিদ্যালয়ের কার্যক্রম এই দপ্তর তত্ত্বাবধান করে থাকে। এর মধ্যে ২৬টি সরকার পোষিত, ২২টি সরকারি সাহায্যপ্রাপ্ত এবং ৯টি শুধুমাত্র সরকার স্বীকৃত প্রতিষ্ঠান। ঐ ব্যাপারে People with Disabilities (Equal opportunitiers Protection of Rights, and Full Participation) Act, 1995, এর নির্দেশ মেনে চলা হচ্ছে। সরকার পোষিত বিদ্যালয়গুলির সম্পূর্ণ খরচ সরকার বহন করে। যেমন ছাত্রদের পঠন পাঠন ও পেশাগত শিক্ষা, বিদ্যালয় বা ছাত্রাবাস গঠন ও সংস্কার, প্রশিক্ষণের যন্ত্রপাতি প্রভৃতির খরচ। প্রতিবন্ধিদের জন্য এইসব বিদ্যালয়ের ছাত্রদের শিক্ষার জন্য বিশেষ ধরনের-যন্ত্রপাতিও সরকার সরবরাহ করে থাকে। চলতি বৎসর জানুয়ারি পর্যন্ত ১টি বিদ্যালয়কে সরকার পোষিত বলে ঘোষণা করেছে। সেটি হল প্রবর্তক ইন্সটিটিউট ফর মেন্টালি রিটার্ডেড, হুগলি। তাছাড়া ২টি বিদ্যালয় সরকারি সাহায্যপ্রাপ্ত ও ২টি বিদ্যালয় সরকারি স্বীকৃতি পেয়েছে। বর্তমানে এই সব বিদ্যালয়ের ছাত্র সংখ্যা ৫,২০০। এই বছরেই আরও কয়েকটি বিদ্যালয় সরকার

পোষিত হতে চলেছে। এগুলি হল বৈদ্যপুর বিকাশ ভারতী, বর্ধমান, স্বয়ম্ভর স্কুল ফর মেন্টালি রিটার্ডেড, বর্ধমান এবং নবদ্বীপ এ.পি.সি. ব্লাইন্ড স্কুল, নদীয়া। আগামী আর্থিক বছরে এই ধরনের বিশেষ বিদ্যালয় স্থাপনের জন্য বিভিন্ন স্বেচ্ছাসেবী সংস্থাকে আরও বেশি করে উৎসাহিত করা হচ্ছে। বিশেষ করে গ্রামাঞ্চলে এবং উত্তরবঙ্গের জেলাগুলিতে আরও বেশি বিদ্যালয় স্থাপনের চেষ্টা হচ্ছে। গত ১৯৯৮-৯৯ আর্থিক বছরে এই দপ্তর থেকে নতুন করে প্রতিবন্ধি ছাত্রদের বৃত্তি দেওয়ার কাজ শুরু হয়। এবং ঐ বছর ৫০০ জন মেধাবী ছাত্রের মধ্যে মোট ৬.৫৪ লক্ষ টাকা বৃত্তি হিসাবে বন্টন করা হয়েছিল। বর্তমান আর্থিক বছরে এ বাবদ ২০.০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। বর্তমানে প্রতিবন্ধী ছাত্রদের জন্য পেশাগত শিক্ষার উদ্দেশ্যে বিভিন্ন পদক্ষেপ নেওয়া হচ্ছে। প্রতিবন্ধী শিক্ষাখাতে ব্যয় বরাদ্দের পরিমাণ ২.৬৫ কোটি টাকা এবং তার মধ্যে ১.৮০ কোটি টাকা ডিসেম্বর '৯৯ মাসেই খরচ হয়ে গিয়েছে।

**কল্যাণ আবাস**

জনশিক্ষা দপ্তর ৬০টি কল্যাণ আবাস ভরনপোষণ করে থাকে। এর মধ্যে ১০টি রাষ্ট্রীয় আবাস, ৪২টি সরকারি সাহায্যপ্রাপ্ত এবং ৮টি কেবলমাত্র দুঃস্থ বালিকা ও মহিলাদের আশ্রয় ও শিক্ষার জন্য নিয়োজিত। কেবলমাত্র স্বল্প আয়ের পরিবার থেকে এই সব কল্যাণ আবাসে শিশুদের সংগ্রহ করা হয়। প্রত্যেক শিশুর জন্য খরচের পরিমাণ রাষ্ট্রীয় আবাসের ক্ষেত্রে ৩৫০ টাকা থেকে বাড়িয়ে ৫০০ টাকা করা হয়েছে। এবং সরকারি সাহায্যপ্রাপ্ত আবাসের ক্ষেত্রে সাহায্যের পরিমাণ ৪৫০ টাকা থেকে বাড়িয়ে ৫৭০ টাকা করা হয়েছে। আরও বেশি সংখ্যক শিশু ভর্তির সুবিধার্থে পারিবারিক আয়ের পরিমাণও বাড়িয়ে দেওয়া হয়েছে। বাৎসরিক ৭,২০০ টাকা থেকে বাড়িয়ে ১১,০০০ টাকা করা হয়েছে। এর ফলে বর্তমান আর্থিক বছরে শিশু ভর্তির সংখ্যা বেড়ে দাঁড়িয়েছে ১,৮৪৬। গত বছর এই সংখ্যা ছিল ১,২০০। তাছাড়া এ বছর ব্যোমশঙ্কর কল্যাণ আবাস, সোনামুখী, বাঁকুড়ার ছাত্র ভর্তির সংখ্যা ১০৫ থেকে বাড়িয়ে ১৫০ করা হয়েছে। বর্তমানে কল্যাণ আবাসগুলিতে মোট ৩,৮০০ শিশু আশ্রয় পেয়েছে। আগামী বছর আমাদের লক্ষ্যের মধ্যে আছে ঃ

(ক) উত্তর ২৪ পরগনা এবং মেদিনীপুর জেলায় দুটি নতুন আবাস চালু করা।

(খ) কারিগরি শিক্ষা দপ্তরের সহযোগিতায় আবাসিকদের জন্য কারিগরি শিক্ষার ব্যবস্থা করা। ইতিমধ্যে ৪টি আবাসে কারিগরি শিক্ষার সুযোগ বিস্তৃত করা হয়েছে। যেমন—

(১) শান্তিকানন কল্যাণ আবাস, জাবুই, বর্ধমান

(২) রাষ্ট্রীয় কল্যাণ আবাস, বানীপুর

(৩) কেন্দ্রীয় রাষ্ট্রীয় কল্যাণ আবাস. বহরমপুর, মুর্শিদাবাদ

(৪) ভাগিরথী শিল্পাশ্রম, নদীয়া

আরও বেশি কল্যাণ আবাসকে এই প্রকল্পের আওতায় আনার উদ্যোগ নেওয়া হচ্ছে। বর্তমান আর্থিক বছর (১৯৯৯-২০০০)-এ এই খাতে ব্যয় বরাদ্দের পরিমাণ ধরা হয়েছে ৩.১২ কোটি টাকা এবং এর বেশিটাই খরচ হয়ে গেছে।

**শ্রমিক বিদ্যাপীঠ**

শ্রমিক বিদ্যাপীঠ, কলকাতার মাধ্যমে এই দপ্তর শিল্প শ্রমিকদের কর্মহীন ছেলেমেয়েদের জন্য পেশাগত শিক্ষাদানে সচেষ্ট হয়েছে। বয়ন শিল্প, সেলাই, রেডিও ও টেলিভিশন মেরামতি, ঘড়ি মেরামতি, মৌমাছি পালন, মাশরুম চাষ এবং খাদ্য সংরক্ষণ প্রভৃতি বিষয়ে প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। ১৯৯৮-৯৯ সালে মোট ৩৬টি বিষয় শিক্ষা দেওয়া হয়েছিল। এ বছর ৩১শে জানুয়ারি ২০০০ পর্যন্ত মোট ২৩টি বিষয় প্রশিক্ষণ দেওয়া হয়েছে। মোট ৬৬৮ জন প্রশিক্ষণ নিয়েছেন। তাদের মধ্যে মহিলা শিক্ষার্থী ৫১৬ এবং পুরুষ ১৫২ জন। বর্তমান বছরে কয়েকটি আধুনিক পেশা যেমন রেফ্রিজারেটার ও রঙ্গিন টিভি মেরামতি, পুস্তক মুদ্রণ, ফটোগ্রাফি ও ভিডিওগ্রাফি প্রভৃতির প্রশিক্ষণ দেওয়া হবে। এর দ্বারা বেকার যুবকেরা শিক্ষা লাভ করে সরকারি, আধা সরকারি বা বেসরকারি প্রতিষ্ঠানে উপযুক্ত কাজ পেয়ে স্বাবলম্বী হতে পারবে। কেন্দ্রীয় সরকার এই শ্রমিক বিদ্যাপীঠেব জন্য অর্থ বরাদ্দ করে থাকে।

**শ্রাব্য দৃশ্য শিক্ষা**

এই দপ্তর রাজ্যে শ্রাব্য দৃশ্য শিক্ষার দায়িত্বে আছে। শ্রাব্য দৃশ্য শিক্ষা রাজ্যের শিক্ষা প্রকল্পগুলির জন্য উপযুক্ত পরিবেশ সৃষ্টিতে সাহায্য করে। এই দপ্তরের নিজের একটি শ্রাব্য দৃশ্য শাখা আছে। তাছাড়া আরও ৯টি বেসরকারি সংস্থা গ্রামাঞ্চলে এবং শহরের বস্তি এলাকায় শিক্ষামূলক ছবি প্রদর্শন করে থাকে এবং নির্দিষ্ট গোষ্ঠীর জনগণের মধ্যে শিক্ষা, পরিবার পরিকল্পনা ও পরিবার কল্যাণ এবং অন্যান্য কল্যাণমূলক কাজের প্রেরণা সঞ্চার করে। বর্তমান আর্থিক বছরে শ্রাব্য দৃশ্য ইউনিটগুলি মোট ১৬৫টি প্রদর্শন করেছে এবং সেখানে উপস্থিত দর্শকের সংখ্যা ছিল ৮২,১০৪ জন। জনশিক্ষা প্রসার দপ্তর উত্তরবঙ্গের জেলাগুলিতে শ্রাব্য দৃশ্যে ইউনিট খোলার জন্য পরিকল্পনা গ্রহণ করেছে। এর দ্বারা উত্তরবঙ্গের জেলাগুলির মানুষদেরও এই সুযোগের আওতায় আনা সম্ভব হবে। এই দপ্তরের লক্ষ্য হচ্ছে বর্তমান বছররের প্রদর্শনের সংখ্যা গত বছরের দ্বিগুণ করা,

যাতে শিক্ষা প্রকল্পগুলি ঠিকমতো গ্রহণ করা সম্ভব হয়। বর্তমান আর্থিক বছরে ঐ বাবদ ৪০ লক্ষ টাকা রাখা হয়েছে।

**বিবিধ উৎসাহদান প্রকল্প**

(১) প্রতি বৎসর এই দপ্তর নবসাক্ষরদের জন্য রাজ্যস্তরে একটি খেলাধূলা ও সাংস্কৃতিক প্রতিযোগিতার আয়োজন করে থাকে। ১৯৯৮-৯৯ বৎসরে মেদিনীপুর জেলায় যে অনুষ্ঠান হয়েছিল তাতে প্রায় ৭০০ প্রতিযোগী যোগদান করেছিল। বর্তমান বৎসরে জানুয়ারি ২৯-৩০, ২০০১, ঐ প্রতিযোগিতা অনুষ্ঠিত হয়েছিল কুচবিহারে এবং সেখানে প্রায় ৬১৫ জন প্রতিযোগী বিভিন্ন জেলা থেকে যোগ দিতে এসেছিল। এ বাবদ ৯.০০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

(২) গত ২২-২৪শে এপ্রিল, ১৯৯৯, সল্টলেক যুবভারতী ক্রীড়াঙ্গনে প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের মধ্যে একটি ক্রীড়া ও সাংস্কৃতিক প্রতিযোগিতার আয়োজন করা হয়েছিল এবং সারা রাজ্যের প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীরা অংশ নিয়েছিল। মহামান্য রাজ্যপাল শ্রী এ. আর. কিদোয়াই মহাশয়, ১লা মে, ১৯৯৯ তারিখে ক্ষুদিরাম অনুশীলন মঞ্চে সফল প্রতিযোগিদের পুরস্কৃত করেছিলেন।

(৩) এই দপ্তর রাজ্য-কল্যাণ আবাসের আবাসিকদের মধ্যে যারা ১৯৯৮-৯৯ সালের মাধ্যমিক পরীক্ষায় প্রথম বিভাগে উত্তীর্ণ হয়েছে সেইসব কৃতি ছাত্রদের সম্বর্ধনা দিয়েছে।

(৪) গত বৎসরের মতো এই বৎসরেও যে সমস্ত প্রতিবন্ধী ছাত্ররা মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক ১ম বিভাগে উত্তীর্ণ হয়েছে (১৯৯৯-২০০০ সালে) তাদের সম্বর্ধনা দিয়েছে গত ১৮-৮-৯৯ তারিখে রবীন্দ্রসদনে। মোট ৭০ জন ছাত্রকে সম্বর্ধনা দেওয়া হয়। এ ব্যাপারে মোট ৯০৩৭৫.০০ টাকা খরচ হয়েছে।

**গ্রন্থাগার পরিষেবা বিভাগ**

এই রাজ্যের সক্রিয় ও উজ্জীবিত গ্রন্থাগার আন্দোলন দেশের মধ্যে অন্যতম। রাজ্যের শক্তিশালী গ্রন্থাগার ব্যবস্থায় আছে রাজ্য-কেন্দ্রীয় গ্রন্থাগারকে শীর্ষে রেখে ১১টি সরকারি গ্রন্থাগার, ২,৪৫৬টি সরকারপোষিত গ্রন্থাগার (১৯টি জেলা গ্রন্থাগার, ২২৮টি শহর / মহকুমা গ্রন্থাগার ও ২,২০৯টি গ্রামীণ / প্রাইমারী ইউনিট গ্রন্থাগার)। এছাড়া আছে বেসরকারি প্রতিষ্ঠান দ্বারা পরিচালিত ৭টি সরকারি সাহায্যপ্রাপ্ত গ্রন্থাগার। এর মধ্যে কিছু প্রাচীন জনগ্রন্থাগার আছে যেখানে বহু দুষ্প্রাপ্য ও মূল্যবান গ্রন্থ ও নথিপত্রের সংগ্রহ বিদ্যমান।

রাজ্য-কেন্দ্রীয় গ্রন্থাগারকে শীর্ষে রেখে জনগ্রন্থাগার ব্যবস্থাকে সুসংবদ্ধ ও শক্তিশালী করার কাজের উপর সরকার গুরুত্ব আরোপ করেছেন।

**১৯৯৯-২০০০ সালে গ্রন্থাগার পরিষেবা বিভাগের গুরুত্বপূর্ণ কাজকর্ম ও সাফল্যসমূহ নিম্নে বিধৃত হল—**

রাজ্যের জনগ্রন্থাগার ব্যবস্থাকে আরও সুসংবদ্ধ ও জোরদার করার কাজের প্রবহমানতাকে অটুট রেখে গ্রন্থাগার পরিষেবা বিভাগ, রাজ্য-কেন্দ্রীয় গ্রন্তাগার ও জেলাস্তরের গ্রন্থাগারে অতিরিক্ত কর্মীপদ সৃষ্টি করার প্রস্তাব বিবেচনাধীন আছে।

সরকারপোষিত ও সরকারি গ্রন্থাগারগুলিতে ৪৫০ শূন্যপদের মধ্যে ৩২৯টি পদ পূরণ করা হয়েছে।

রাজ্য-কেন্দ্রীয় গ্রন্থাগার ও গ্রন্থাগার পরিষেবা বিভাগে ১৪.৫ লক্ষ টাকা ব্যয়ে কম্পিউটার স্থাপিত হয়েছে।

২৪.৫ লক্ষ টাকা ব্যয়ে রাজ্য-কেন্দ্রীয় গ্রন্থাগারে আধুনিক অগ্নিনির্বাপক ব্যবস্থার প্রকল্পটি রূপায়িত হতে চলেছে।

উত্তরপাড়া জয়কৃষ্ণ পাবলিক লাইব্রেরীর সংলগ্ন একটি সুপরিসর ও সংলগ্ন দোতলা বাড়ি অধিগ্রহণ করা হয়েছে। তাছাড়া মূল গ্রন্থাগার ভবনটির মেরামতি, ও রক্ষণাবেক্ষণ ও গ্রন্থাগারের সৌন্দর্যবর্ধনের জন্য ২০.৫ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ এলাকায় একটি পৃথক স্থানীয় গ্রন্থাগার প্রাধিকার গঠনের সুবিধার জন্য ১৯৯৮-এর সংশোধন আইনের মাধ্যমে পশ্চিমবঙ্গ জনগ্রন্থাগার আইন, ১৯৯৭-কে সংশোধিত করা হয়েছে। এছাড়া এই আইনের অন্তর্গত সংশ্লিষ্ট চিঠিগুলিও বর্তমান বছরে সংশোধিত হয়েছে।

বিভিন্ন প্রতিযোগিতামূলক চাকরিতে নিয়োগ সংক্রান্ত পরীক্ষার ক্ষেত্রে পরীক্ষার্থীদের সাহায্যদানের উদ্দেশ্যে রাজ্য-কেন্দ্রীয় গ্রন্থাগার ও রাজ্যের জেলা গ্রন্থাগারগুলিতে বৃত্তিসহায়ক কেন্দ্র (গ্রন্থমাধ্যম) স্থাপিত হয়েছে ১৯.৬ লক্ষ টাকা ব্যয়ে। এই প্রকল্পটি রাজ্যের ৬৪টি মহকুমাতেও (প্রতি মহকুমায় ১টি করে) প্রসারিত হয়েছে এবং এজন্য ১২.৮ লক্ষ টাকা মঞ্জুর হয়েছে।

তাছাড়া বিগত বছরে পরিকল্পিত জনগ্রন্থাগার ও তথ্যকেন্দ্র বর্তমান বছরে একটি অগ্রণী প্রকল্প হিসাবে জেলাস্তরে রূপায়িত হতে চলেছে। স্থানীয় কমিটির পরিচালনায় ৩৪১টি পঞ্চায়েত সমিতিতে ৩৪১টি জনগ্রন্থাগার তথ্যকেন্দ্র স্থাপিত হচ্ছে পঞ্চায়েত

প্রতিষ্ঠানগুলি ব্যবস্থাপনার দ্বারা। কেন্দ্রগুলির জন্য আংশিক সময়ের জনগ্রন্থাগার সংগঠক নিযুক্ত হবেন।

কলকাতার নগর গ্রন্থাগারের মর্যাদার সঙ্গে সঙ্গতি রেখে এই গুরুত্বপূর্ণ গ্রন্থাগারটির জন্য কলকাতা কর্পোরেশন এলাকায় একটি উপযুক্ত জমির সন্ধান করা হচ্ছে।

উত্তর দিনাজপুরের সরকারি জেলা গ্রন্থাগার ভবনটির প্রথম পর্যায়ের নির্মিত ১৩ লক্ষ টাকা ব্যয়ে প্রায় সম্পূর্ণতার পথে।

বাণীপুর ও কালিংপং-এর গ্রন্থাগার বিজ্ঞান প্রশিক্ষণকেন্দ্রগুলি নতুনভাবে সংগঠনের ব্যবস্থা করা হচ্ছে। গ্রন্থাগার কর্মীদের জন্য বঙ্গীয় গ্রন্থাগার পর্যদের ব্যবস্থাপনার জেলাস্তরে রিফ্রেশার ও ওরিয়েন্টেশন কোর্স সংগঠিত হতে চলেছে।

মেদিনীপুর জেলায় ৯টি নতুন সরকারপোষিত গ্রামীণ গ্রন্থাগার স্থাপিত হয়েছে।

রাজ্যে প্রায় ১,২০০ বেসরকারি ও অপোষিত গ্রন্থাগার বেসরকারি প্রতিষ্ঠান বা সংগঠনভিত্তিক প্রতিষ্ঠান দ্বারা পরিচালিত। এ ধরনের ৩০০টি গ্রন্থাগারকে মোট ২০ লক্ষ টাকা আর্থিক সহায়তা করার প্রকল্প বর্তমান বছরে রূপায়িত হতে চলেছে।

রাজ্য রাজা রামমোহন রায় লাইব্রেরি ফাউন্ডেশনের বিভিন্ন যৌথ ও একক প্রকল্প সমূহে সক্রিয়ভাবে যোগদান করে চলেছে। বর্তমান বছরে রাজ্যের সঙ্গে উক্ত প্রতিষ্ঠানের যৌথ প্রকল্পে রাজ্যের দেয় অংশ বর্ধিত হয়ে ৫০ লক্ষ টাকায় স্থির হয়েছে।

বিগত আর্থিক বছরে (১৯৯৮-৯৯) পরিকল্পনাখাতে ও পরিকল্পনা বহির্ভূত খাতে বাজেট বরাদ্দ ছিল ৩২.৫ কোটি টাকা। এর মধ্যে কর্মীবেতন ও অন্যান্য খাতে ব্যয় হয়েছে ২৪.২ কোটি টাকা, ৬.১৫ কোটি টাকা জনগ্রন্থাগারগুলির উন্নয়ন ও রক্ষণাবেক্ষণ খাতে ব্যয়িত হয়েছে, ৭টি সরকারি সাহায্যপ্রাপ্ত গ্রন্থাগারের জন্য ২২.৫ লক্ষ টাকা ও সরকারি গ্রন্থাগার ও প্রতিষ্ঠান সম্পর্কিত বৃহত্তর নির্মাণ খাতে ১১০ লক্ষ টাকা ব্যয়িত হয়েছে।

বর্তমান আর্থিক বছরে (১৯৯৯-২০০০) মোট বাজেট বরাদ্দ ৪২.৫ কোটি টাকায় বর্ধিত করা হয়েছে। এরমধ্যে পরিকল্পনা খাতে বরাদ্দের প্রমাণ ৬.১৪ কোটি টাকা। রাজ্যের গ্রন্থাগারের পরিবর্ধিত ও উন্নীত পরিষেবা ও সার্বিক রক্ষণাবেক্ষণের জন্য জোর দেওয়া হয়েছে।

২০০০-২০০১ আর্থিক বছরে যে সমস্ত গুরুত্বপূর্ণ কর্মপরিকল্পনা গ্রহণ করা হয়েছে তা নিম্নে বিধৃত হল—

(ক) উন্নত পরিষেবা ও সুযোগ সুবিধার জন্য আরও লোকবল দ্বারা গ্রন্থাগার অধিকার জেলা গ্রন্থাগার আধিকারিকদের দপ্তরগুলি, রাজ্য-কেন্দ্রীয় গ্রন্থাগার ও অন্যান্য জনগ্রন্থাগারগুলিকে আরও শক্তিশালী করার কাজ অব্যাহত রয়েছে। এছাড়া রাজ্যে আরও ব্যাপক ও সুসংহত গ্রন্থাগার পরিষেবা চালু রাখার জন্য জনগ্রন্থাগারগুলিকে কম্পিউটারের মাধ্যমে পরস্পর সংযুক্ত করা ও যৌথসূচি প্রণয়নের ব্যবস্থা গৃহীত হয়েছে।

(খ) রাজ্য-কেন্দ্রীয় গ্রন্থাগার ও কলকাতা নগর গ্রন্থাগারে পুস্তক আদান-প্রদানের ব্যবস্থা ১.৪.২০০০ তারিখ থেকে চালু করা হবে। এছাড়া পাঠকদের সুবিধার্থে রাজ্য-কেন্দ্রীয় গ্রন্থাগারে ডকুমেন্ট সাপ্লাই সার্ভিস শীঘ্রই চালু করা হবে।

(গ) গ্রন্থাগার পরিষেবাকে আরও প্রসারিত করা ও জনগণের কাছে তথ্য পৌঁছে দেবার জন্য আরও জনগ্রন্থাগার তথ্যকেন্দ্র রাজ্যে স্থাপিত হবে।

(ঘ) সাক্ষরতা প্রসার ও ধারনের ক্ষেত্রে জনগ্রন্থাগারগুলি অত্যন্ত সক্রিয় ভূমিকা পালন করতে সক্ষম। সেজন্য জনগ্রন্থাগারগুলিকে শিক্ষা ও সাক্ষরতা আন্দোলন এবং প্রবহমান শিক্ষাকেন্দ্রগুলির সঙ্গে আরও ফলপ্রসূভাবে যুক্ত করার কাজটি রূপায়িত হবার পথে।

**কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগ**

রাজ্যে কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ ক্ষেত্রের উন্নতিবিধান ও সম্প্রসারণে কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগ দায়বদ্ধ। এই বিভাগ কর্তৃক কারিগরি শিক্ষার বিভিন্ন প্রকল্প—ডিপ্লোমা স্তরে পলিটেকনিক প্রতিষ্ঠানগুলির মাধ্যমে, কারুশিল্পের প্রশিক্ষণ শিল্প প্রশিক্ষণ শিক্ষালয় ও জুনিয়র টেকনিক্যাল স্কুলগুলির মাধ্যমে, প্রথা-বহির্ভূত বৃত্তিমূলক প্রশিক্ষণ কমিউনিটি পলিটেকনিকের মাধ্যমে এবং স্বল্প-মেয়াদী বৃত্তিমূলক প্রশিক্ষণ কর্মসূচি বিদ্যমান পলিটেকনিক প্রতিষ্ঠান, শিল্প প্রশিক্ষণ শিক্ষালয় ও জুনিয়ার টেকনিক্যাল স্কুলগুলির মাধ্যমে রূপায়িত হচ্ছে। পাশাপাশি জেলা কর্তৃপক্ষের সাথে আলোচনা করে বে-সরকারি সংস্তা / শিক্ষা প্রতিষ্ঠানেও স্বল্প-মেয়াদি বৃত্তিমূলক প্রশিক্ষণ কর্মসূচি রূপায়ণ করা হ'চ্ছে। রাজ্যে যন্ত্রবিদ্ শিক্ষার ক্ষেত্রে একটি নতুন দিক্ সংযোজনের উদ্দেশ্যে পলিটেকনিক ও শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়ের পাঠক্রমগুলির আধুনিকীকরণ ও পরিবর্তন নিয়মিতভাবে করা হ'চ্ছে।

**পলিটেকনিক শিক্ষা**

**১৯৯৯-২০০০ আর্থিক বছরের সাফল্যসমূহ এবং আগামী কর্মসূচি**

অন্যান্য বছরের মতো ১৯৯৯-২০০০ আর্থিক বছরেও নতু পলিটেকনিক প্রতিষ্ঠান

স্থাপনে যথেষ্ট সাফল্য লাভ করা গেছে। হলদিয়ার ডঃ মেঘনাদ সাহা ইনস্টিটিউট অফ্ টেকনোলজির নতুন ভবন নির্মাণের কাজ শেষ হয়েছে এবং উক্ত ভবনে নিয়মিতভাবে এর পঠন-পাঠন শুরু হয়েছে।

২। ১৯৯৯-২০০০ শিক্ষাবর্ষ থেকে কলকাতার মহিলা পলিটেকনিক-এ মডার্ন অফিস ম্যানেজমেন্ট (৩ বছরের ডিপ্লোমা পাঠক্রম), সেন্ট্রাল ক্যালক্যাটা পলিটেকনিকে মেডিক্যাল ইলেক্ট্রনিক্স (১১/২ বছরের ডিপ্লোমাউত্তর পাঠক্রম) এবং আসানসোল পলিটেকনিকে ফাউন্ড্রি টেকনোলজি (ডিপ্লোমাউত্তর) পাঠক্রম প্রবর্তিত হয়েছে।

৩। পশ্চিমবঙ্গ রাজ্য কারিগরি শিক্ষা সংসদের অধীনস্থ কাঁচরাপাড়া টেকনিক্যাল স্কুলে (পূর্ব রেলওয়ে কর্তৃপক্ষ কর্তৃক পরিচালিত) বর্তমান শিক্ষাবর্ষ থেকে ইলেকট্রিক্যাল ইঞ্জিনিয়ারিং-এ আংশিক সময়ের সান্ধ্য-ডিপ্লোমা পাঠক্রম শুরু হয়েছে।

৪। হুগলি জেলার গুপ্তিপাড়ায় অবস্থিত সরোজ মোহন ইনস্টিটিউট অফ টেকনোলজিতে ইঞ্জিনিয়ারিং বিষয়ের উপর ডিপ্লোমা পাঠক্রম প্রবর্তিত হওয়ার বিষয়টি অনুমোদিত হয়েছে। এই প্রতিষ্ঠানটি একটি বে-সরকারি সংস্থা কর্তৃক পরিচালিত। আগামী বর্ষ থেকে (২০০০-২০০১) বেঙ্গল ইনস্টিটিউট অফ্ টেকনোলজিতে (বে-সরকারি প্রতিষ্ঠান) (১) ইলেক্ট্রনিক্স এবং টেলিকমিউনিকেশন ইঞ্জিনিয়ারিং (২) কম্পিউটার সায়েন্স ও টেক্নোলজি এবং (৩) অটোমোবাইল ইঞ্জিনিয়ারিং-এ ডিপ্লোমা পাঠক্রম প্রবর্তিত হওয়ার বিষয়টিও অনুমোদন লাভ করেছে। এই প্রতিষ্ঠানগুলিতে সারা ভারত কারিগরি শিক্ষা সংসদের (এ. আই. সি. টি. ই.) নিয়ম অনুযায়ী ছাত্র ভর্তি করা হ'বে।

৫। বিদ্যমান ৩৪টি পলিটেকনিক প্রতিষ্ঠান ছাড়াও রাজ্য সরকার নিম্নোক্ত স্থানগুলিতে অতিরিক্ত ৭টি নতুন পলিটেকনিক প্রতিষ্ঠান স্থাপনের সিদ্ধান্ত নিয়েছেন ঃ

(১) বারুইপুর (দক্ষিণ ২৪ পরগনা) ;

(২) বজবজ (দক্ষিণ ২৪ পরগনা) ;

(৩) কাঁচরাপাড়া টেকনিক্যাল স্কুল (উত্তর ২৪ পরগনা) ;

(৪) শিরিটি (দক্ষিণ ২৪ পরগনা) ;

(৫) ফরাক্কা (মুর্শিদাবাদ) ;

(৬) কালনা, (বর্ধমান) ;

(৭) ফালাকাটা (জলপাইগুড়ি)।

এই বিষয়ের উপর প্রশাসনিক অনুমোদন দেওয়া হয়েছে এবং রাজ্য পরিকল্পনায় এ-বছরে ১০ কোটি টাকার ব্যয় বরাদ্দ ধার্য করা হয়েছে। প্রয়োজনের গুরুত্ব বিবেচনায় এই নতুন প্রতিষ্ঠানগুলিতে কম্পিউটার সায়েন্স অ্যান্ড টেকনোলজি, ইলেক্ট্রনিক্স অ্যান্ড টেলিকমিউনিকেশন ইঞ্জিনিয়ারিং, বায়োটেকনোলজি, ফুড প্রসেসিং, এনভায়রনমেন্টাল ইঞ্জিনিয়ারিং, লেদার/ফুটওয়্যার টেকনোলজি, ফ্যাশন ডিজাইন অ্যান্ড গারমেন্ট টেকনোলজি ইত্যাদি বিষয়গুলি প্রবর্তনের প্রস্তাব গৃহীত হয়েছে।

আরও সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে কলকাতায় ইন্ডিয়ান ইনস্টিটিউট অফ্ ইনফরমেশন্ টেকনোলজি নামক একটি প্রতিষ্ঠান স্থাপন করা হবে। বিশদ প্রকল্প রিপোর্ট প্রস্তুত করার জন্য এড্ সিলকে প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করা হয়েছে। পলিটেকনিক ছাত্র ও কর্মরত কর্মিদের প্রশিক্ষণ দানের জন্য কলকাতার রিজিওন্যাল ইনস্টিটিউট অফ্ প্রিন্টিং টেকনোলজির ক্যাম্পাসে ইনফরমেশন্ টেকনোলজি গ্রুমিং সেন্টার স্থাপনের প্রয়োজনীয় অনুমতিও দেওয়া হয়েছে।

**বিশ্বব্যাঙ্ক প্রকল্প**

বিশ্বব্যাঙ্ক সাহায্যপ্রাপ্ত যন্ত্রবিদ্ শিক্ষা প্রকল্প গত ৩১-১০-৯৯ তারিখে শেষ হয়েছে। শুরু হওয়ার প্রাক্কালে প্রকল্পটির বরাদ্দকৃত অর্থের পরিমাণ ছিল ৮৬.১৬ কোটি টাকা। এর সাফল্যের অগ্রগতি বিবেচনা করে পরবর্তীকালে বরাদ্দকৃত অর্থের পরিমাণ দাঁড়িয়েছিল ১৩৯.৪০ কোটি টাকা। মঞ্জুরীকৃত অর্থের ৯০ শতাংশের বেশি অর্থ পুনর্ভরণের জন্য বিশ্ব ব্যাঙ্কের কাছে প্রস্তাব পাঠানো হয়েছে। আশা করা যায়, প্রকল্প শেষে (২৯. ২. ২০০০) মঞ্জুরীকৃত অর্থের ৯৮ শতাংশ অর্থ ব্যয়িত হবে।

**কমিউনিটি পলিটেকনিক**

কেন্দ্রীয় সহায়তা প্রকল্পাধীনে গ্রামীণ ক্ষেত্রে কর্মসংস্থানের সুযোগ-সুবিধাদি বৃদ্ধির লক্ষ্যে বর্তমানে রাজ্যের ২৬টি পলিটেকনিক প্রতিষ্ঠানে তাদের নিজস্ব প্রতিষ্ঠানসহ প্রায় ৯০টি সম্প্রসারণ কেন্দ্রের মাধ্যমে কমিউনিটি পলিটেকনিক কর্মসূচি রূপায়িত হচ্ছে। মানবশক্তির প্রশিক্ষণদান, স্বল্প-মূল্যগত প্রযুক্তির প্রচার, পরামর্শ দান, ও সচেতনতা বৃদ্ধিজনিত শিবির ইত্যাদি বিভিন্ন ক্রিয়াকলাপের মাধ্যমে এই কর্মসূচি অব্যাহত রয়েছে।

**বৃত্তিমূলক শিক্ষা**

স্ব-নিযুক্তির সুযোগ-সুবিধাদি সম্প্রসারণের লক্ষ্যে যথেষ্ট সংখ্যক মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক উত্তীর্ণ ছাত্র-ছাত্রীদের নিযুক্তিকরণের উদ্দেশ্যে স্বল্প-মেয়াদি বৃত্তিমূলক কর্মসূচির অধীন বিভিন্ন আধুনিক ও চাহিদাভিত্তিক শাখা ইতিমধ্যেই বিভিন্ন সরকারি ও বে-সরকারি

প্রতিষ্ঠানে প্রবর্তন করা হয়েছে। পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলাকে যাতে স্বল্প-মেয়াদি প্রশিক্ষণ কর্মসূচির অন্তর্ভূক্ত করা যায়, সে কারণে এই কর্মসূচির সম্প্রসারণও করা হচ্ছে।

**শিক্ষা প্রতিষ্ঠান অধিগ্রহণ**

দক্ষিণ ২৪ পরগনার বজবজে অবস্থিত সেন্ট্রাল ফুটওয়্যার ট্রেনিং সেন্টার ও হুগলি জেলার ব্যান্ডেলে অবস্থিত সার্ভে ইনস্টিটিউট এর প্রশাসনিক নিয়ন্ত্রণ যথাক্রমে কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগ এবং ভূমি ও ভূমি সংস্কার বিভাগ থেকে অধিগ্রহণ করা হয়েছে।

'সেন্ট্রাল ফুটওয়্যার ট্রেনিং সেন্টার' একটি উজ্জ্বল সম্ভাবনাময় পেশাভিত্তিক প্রতিষ্ঠান। এই প্রতিষ্ঠানের প্রশিক্ষণ পাঠক্রম দুটি ভাগে বিভক্ত ঃ (১) বিষয়গত, (২) ব্যবহারিক।

শিল্প কারখানার চাহিদা মেটানোর জন্যে নিম্নলিখিত পাঠসূচিগুলি স্থিরীকৃত হয়েছে ঃ

১। অ্যাড্‌ভানস্ কোর্স ইন্ ফুটওয়্যার টেকনোলজি ;

২। ডিজাইনিং অ্যান্ড প্যাটার্ন মেকিং কোর্স ;

৩। অ্যাড্‌ভানস কোর্স ইন্ ওপেন টাইপ ফুটওয়্যার।

মেয়েদের জন্য কারুশিল্পে বিভিন্ন প্রশিক্ষণ দানের উদ্দেশ্যে ক্র্যাফ্‌টমেন টিচার্স ট্রেনিং সেন্টার (চিত্রভানু), কালিম্পঙ্ বিদ্যালয় শিক্ষা বিভাগ থেকে এই বিভাগ কর্তৃক অধিগৃহীত হয়েছে।

**জুনিয়র টেকনিক্যাল স্কুল**

রাজ্যে ২০টি জুনিয়র টেকনিক্যাল স্কুলে আই. টি. আই. ট্রেড সমতুল পাঠক্রম পরিচালিত হচ্ছে। স্ট্যান্ডিং কমিটির সুপারিশ অনুযায়ী এই স্কুলগুলির পরিকাঠামোগত সুযোগ-সুবিধাদি সম্প্রসারণ করা হচ্ছে, যাতে এই স্কুলগুলিতে ডাইরেক্টর জেনারেল অফ্ এমপ্লয়মেন্ট অ্যান্ড ট্রেনিং কর্তৃক প্রবর্তিত নতুন ট্রেড পাঠক্রমগুলির অনুমোদন লাভ করা যায়।

**রাজ্য কারিগরি শিক্ষা সংসদ**

বিভিন্ন ডিপ্লোমা ও ডিপ্লোমাউত্তর পাঠক্রমের/পাঠ্যসূচির সময়োপযোগীকরণ, পরীক্ষাগ্রহণ ও নির্দিষ্ট সময়ে ফল প্রকাশনা ইত্যাদির মাধ্যমে রাজ্য কারিগরি শিক্ষা সংসদ তার ক্রিয়াকলাপ সুষ্ঠুভাবে সম্পাদন করছে। বিভিন্ন বে-সরকারি প্রতিষ্ঠান প্রেরিত

কারিগরি/পেশাগত পাঠক্রম প্রবর্তনের প্রস্তাবগুলিও সংসদ যত্নের সাথে বিবেচনা করছে।

**শিল্প প্রশিক্ষণ**

সংগঠিত ও অ-সংগঠিত উভয় শিল্প ক্ষেত্রের কর্মশালায় দক্ষ কর্মী এবং তত্ত্বাবধায়কের চাহিদা পূরণের উদ্দেশ্যে বিশ্বব্যাঙ্কের সহায়তায় বৃত্তিমূলক প্রশিক্ষণ প্রকল্পাধীনে ৪ (চার)টি মহিলা শিল্প প্রশিক্ষণ শিক্ষায়তনসহ মোট ২৫ (পঁচিশ)টি শিল্প প্রশিক্ষণ শিক্ষায়তনে প্রশিক্ষণের মান উন্নয়নের স্বার্থে আধুনিকীকরণের কর্মসূচি গ্রহণ করা হয়েছে। বিভিন্ন শিল্প প্রশিক্ষণ শিক্ষায়তনসমূহে বৃত্তিমূলক প্রশিক্ষণ প্রকল্পে আধুনিক যন্ত্রাদি ছাড়াও সংবেদনশীল সর্বাধুনিক পরিগণন সুবিধাযুক্ত সংখ্যা নিয়ন্ত্রণ যন্ত্রাদি স্থাপন করা হয়েছে। এই প্রকল্পের অধীনে হুগলির বেসিক ট্রেনিং সেন্টারে কেমিক্যাল সংক্রান্ত প্রশিক্ষণ, হাওড়ায় অবস্থিত শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়ে (হাওড়া হোমস) সংশ্লিষ্ট প্রশিক্ষণ সংক্রান্ত নির্দেশাবলী এবং টালিগঞ্জ শিল্প প্রশিক্ষণ শিক্ষায়তনে যন্ত্রাদি রক্ষণাবেক্ষণ কর্মশালা কার্যক্রমগুলি রূপায়িত হচ্ছে।

প্রশিক্ষণের মানোন্নয়নের উদ্দেশ্যে বিভিন্ন শিল্প প্রশিক্ষণ শিক্ষায়তনের ৫০০ জনেরও বেশি কর্মীকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। এই প্রকল্পের অধীনে প্রশিক্ষণের গুণগত মানোন্নয়নের লক্ষ্যে বিভিন্ন শিল্প প্রশিক্ষণ শিল্পায়তনে শ্রাব্য-দৃশ্যের যন্ত্রাদি সংস্থাপন করা হয়েছে।

আলিপুরদুয়ার এবং বালুরঘাট শিল্প প্রশিক্ষণ শিক্ষায়তনে রেডিও-টিভি মেরামতি এবং বৈদ্যুতিন শক্তি যন্ত্রাদির রক্ষণাবেক্ষণ ও মেরামতির মতো স্বল্পকালীন পাঠক্রমও সুষ্ঠুভাবে সম্পন্ন হচ্ছে। 'স্ট্যান্ডিং কমিটি'-র অনুমতিক্রমে বালুরঘাট শিল্প প্রশিক্ষণ শিক্ষায়তনে জাতীয় বৃত্তিমূলক প্রশিক্ষণ সংসদ (এন. সি. ভি. টি.) স্বীকৃত পূর্ণ সময়ের ইলেক্ট্রনিক্স মেকানিক ট্রেড পাঠক্রম প্রবর্তিত।

১৯৯৯-২০০০ শিক্ষাবর্ষে ১৯৬১ সালের শিক্ষানবীশ আইন, অনুসারে এ পর্যন্ত ৪,৯৮৫ জন শিক্ষানবীশ পশ্চিমবঙ্গের বিভিন্ন শিল্প প্রতিষ্ঠানে নিয়োজিত হয়েছেন।

শিল্প প্রতিষ্ঠানসমূহের চাহিদা অনুসারে বিভিন্ন শিল্প প্রশিক্ষণ শিক্ষায়তনসমূহে প্রচলিত প্রশিক্ষণ পাঠক্রমের উন্নতি সাধনের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। ১৯৯৯ সালের আগস্ট থেকে নিম্নলিখিত শিক্ষাক্রম নতুন ট্রেড/পাঠক্রমগুলি প্রবর্তন করা হয়েছে।

| ক্রমিক | একক | শিল্প প্রশিক্ষণ শিক্ষায়তনসমূহের নাম | পাঠক্রম |
|---|---|---|---|
| ১ | ১ | মহিলা শিল্প প্রশিক্ষণ শিক্ষায়তন, বর্ধমান | সেক্রেটারিয়াল প্র্যাকটিস্ |
| ২ | ১ | শিল্প প্রশিক্ষণ শিক্ষায়তন, কল্যাণী | প্লাস্টিক প্রসেসিং অপাঃ |
| ৩ | ১ | শিল্প প্রশিক্ষণ শিক্ষায়তন, হাওড়া হোমস্ | প্লাস্টিক প্রসেসিং অপাঃ |
| ৪ | ১ | ঐ | বুক বাইন্ডিং |
| ৫ | ১ | শিল্প প্রশিক্ষণ শিক্ষায়তন, ছাতনা | ফিটার |
| ৬ | ১ | শিল্প প্রশিক্ষণ শিক্ষায়তন, তুং | ড্রাফ্‌টস্‌ম্যান সিভিল |
| ৭ | ১ | শিল্প প্রশিক্ষণ শিক্ষায়তন, বালুরঘাট | ইলেক্ট্রনিক্স মেকানিক |

কলকাতা এবং শিলিগুড়ি মহিলা শিল্প প্রশিক্ষণ শিক্ষায়তনে 'কেশ ও ত্বকের যত্ন' সম্পর্কিত পাঠক্রম সুষ্ঠুভাবে সম্পাদিত হচ্ছে।

আমতলায় অবস্থিত নতুন শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়ে ইলেক্ট্রনিক্স মেকানিক ও মেকানিক রেডিও অ্যান্ড টি. ভি. ট্রেড পাঠক্রম এবং তুফানগঞ্জ কলেজের মহিলা হোস্টেল ভবনে তুফানগঞ্জ শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়টির রেডিও ও টি. ভি. সার্ভিসিং, বৈদ্যুতিন শক্তি যন্ত্রাদির মেরামতি ও রক্ষণাবেক্ষণ সংক্রান্ত স্বল্পকালীন পাঠক্রমগুলি শুরু করার জন্য পরিকাঠামোগত সুযোগ-সুবিধা বৃদ্ধির লক্ষ্যে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করা হয়েছে।

**উপসংহার**

মাননীয় সদস্যগণের সুচিন্তিত মতামত আমাদের চলার পথকে আরও আলোকিত করবে সেই ভরসা আমাদের আছে। শিক্ষা বিভাগসমূহের বহুমুখী কাজকর্মের পর্যালোচনা ও গঠনমূলক সমালোচনার সাহায্যে আমাদের কাজের মানকে আরও উন্নত, আরও গতিশীল করতে পারব সে বিশ্বাসও আমাদের আছে। আমরা আমাদের ব্যয়-বরাদ্দের প্রস্তাবের সার্বিক সমর্থন কামনা করে এই প্রস্তাব উত্থাপন করছি।

## DEMAND No. 31

### Major Head : 2204—Sports and Youth Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 60,63,30,000 only be granted for expenditure under Demand No. 31, Major Head : "2204—Sports and Youth Services" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 20,00,89,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Manabendra Mukhopadhyay on Demand No. 31 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব রাখতে চাই যে, দাবি নং ৩১ মুখ্যখাত "২২০৪-ক্রিড়া ও যুবকল্যাণ" বাবাদ ৬০,৬৩,৩০,০০০ (ষাট কোটি তেষট্টি লক্ষ তিরিশ হাজার) টাকা মাত্র ব্যয় বরাদ্দ অনুমোদন করা হোক। ভোট-অন-অ্যাকাউন্টে অনুমোদিত ২০,০০,৮৯,০০০ (কুড়ি কোটি উননব্বই হাজার) টাকা এর মধ্যে অন্তর্ভূক্ত।

যে সকল খাতের জন্য এই ব্যয় বরাদ্দের প্রস্তাব, সেগুলি হল ঃ

| | |
|---|---|
| (১) যুবকল্যাণ শাখা | ২১,৩৭,৪০,০০০ টাকা |
| (২) ক্রীড়া শাখা | ৯,৩১,৫৭,০০০ টাকা |
| (৩) জাতীয় সমরশিক্ষার্থী বাহিনী | ১৩,২৩,৩৫,০০০ টাকা |
| (৪) শারীরশিক্ষা | ৩,৩৪,৯০,০০০ টাকা |
| (৫) জাতীয় শৃঙ্খলা প্রকল্প ও অন্যান্য ব্যয়সমূহ | ১৩,৩৬,০৮,০০০ টাকা |
| মোটা | ৬০,৬৩,৩০,০০০ টাকা |

মাননীয় সদস্যরা জানেন যে, সমাজের সবচেয়ে সংবেদনশীল অংশের মধ্যে কাজ করার বিরাট অভিজ্ঞতা আমাদের দপ্তর অর্জন করেছে। যুবজীবনের সমস্যা ও সম্ভাবনা বিশ্লেষণ করে সমাজপ্রগতির মূল স্রোতে যুবসমাজকে যুক্ত করার সুনির্দিষ্ট লক্ষ্য নিয়ে আমরা কাজ করে চলেছি। আমরা অত্যন্ত আনন্দিত এবং গর্বিত যে, রাজ্য সরকারের কর্মকান্ডের সঙ্গে সক্রিয়ভাবে যুক্ত হয়েছেন হাজার হাজার যুবক-যুবতী। ছাত্র-যুব সংগঠনসমূহ, বিজ্ঞানমনস্ক ও সংস্কৃতিবান নাগরিক গড়ে তোলার কর্মকান্ডে সক্রিয়ভাবে যুক্ত থাকা বিভিন্ন সংগঠন ও সংস্থা, আমাদের কর্মসূচি রূপায়ণে সক্রিয় উদ্যোগ গ্রহণ করেছে। তাদের এই অংশগ্রহণ ও সযোগিতার হাত প্রসারিত করে দেওয়ার জন্যই অত্যন্ত সীমিত ক্ষমতা ও আর্থিক সঙ্গতি সম্বল করেও আমাদের যুবকল্যাণ বিভাগ বড়

মাপের সাফল্য অর্জন করতে পেরেছে। ২৩ বছর আগে ক্ষমতায় আসার পর বামফ্রন্ট সরকার জনগণের সক্রিয় সহযোগিতা নিয়ে রাজ্য সরকারি কর্মসূচি রূপায়ণ করার যে নীতি গ্রহণ করেছিল, আমাদের বিভাগ নিরন্তর তৎপরতায় সেই নীতি কার্যকর করার চেষ্টা চালিয়েছে। সম্ভবত ভারতবর্ষে আর কোনও রাজ্যের যুবসমাজ তাদের জন্য গৃহীত সরকারি কর্মসূচি রূপায়ণে এত সক্রিয়ভাবে এগিয়ে আসেন না। রাজ্যের ছাত্র-যুব তথা গণতান্ত্রিক আন্দোলন-সংগ্রামের এই ইতিবাচক ভূমিকাকে আমরা শ্রদ্ধা ও কৃতজ্ঞতার সঙ্গে স্মরণ করছি। এই সহযোগিতাই আমাদের সম্পদ।

আমাদের বহু প্রতীক্ষিত হলদিয়া শিল্পাঞ্চল ক্রমশ কর্মমুখর হয়ে উঠছে, হুগলি নদীর দু-পারের শিল্পাঞ্চলে কলকারখানা আগের তুলনায় অনেকটা প্রাণবন্ত। রাজ্যে অর্থনৈতিক কর্মকান্ডের ব্যাপক প্রসার ও বিস্তার এবং আধুনিক জীবনযাপনের প্রয়োজনে নানা কর্মকান্ড রাজ্য জুড়ে নতুন নতুন কাজের সুযোগ সৃষ্টি করলেও আমাদের যুবসমাজের সামনে এখনও সবচেয়ে বড় সমস্যা কর্মহীন বেকার জীবন। আধুনিক কলকারখানায় কর্মসংস্থান হয় কম, অবশ্য অনুসারী শিল্পে কিছুটা কাজের সুযোগ তৈরি হয়। প্রচলিত চাকরির ধারণার ওপরও চাপ তৈরি হচ্ছে। কাজের রূপান্তর ঘটছে। নতুন প্রশিক্ষণ বেকার যুবক-যুবতীদের দক্ষতা ও কর্মক্ষমতা সম্প্রসারিত করতে সক্ষম হলে এই ব্যবস্থার মধ্যেও বেকার জীবনের যন্ত্রণা থেকে কিছুটা মুক্ত হওয়ার সুযোগ তৈরি হয়। যুবজীবনের এই ভয়ঙ্কর সমস্যা গভীরভাবে উপলব্ধি করেই আমাদের বিভাগ নানা বিষয়ে প্রশিক্ষণ ও কাজকেন্দ্রিক বৃত্তিগত দক্ষতা অর্জনের ওপর বিশেষ গুরুত্ব আরোপ করেছে।

আধুনিক যন্ত্রনির্ভর জীবনের উপযোগী প্রশিক্ষণ ও বৃত্তিগত দক্ষতার ওপর গুরুত্ব আরোপ করার পাশাপাশি আমরা যুবসমাজের সৃজনশীলতা ও কর্মদক্ষতাকে ব্যবহার করে বিজ্ঞানমনস্ক ও সংস্কৃতিবান গতিশীল সমাজ গঠন করার লক্ষ্যে বিজ্ঞানচর্চা, খেলাধুলা ও শরীরচর্চা এবং অন্যান্য সাংস্কৃতিক কর্মকান্ডকে প্রসারিত করার ওপর গুরুত্ব আরোপ করেছি। এ-সব কর্মসূচি বাস্তবায়নের প্রশ্নে সরকারি প্রশাসনিক কাঠামোর সীমাবদ্ধতা অতিক্রম করে ব্যাপক রূপ দেওয়ার জন্য বেসরকারি এবং স্বেচ্ছাসেবী সংগঠনগুলির সক্রিয় সহযোগিতা আমরা পেয়েছি।

আমাদের লক্ষ্য অর্জন করার লক্ষ্যে গত এক বছরে যে-কাজ আমরা করতে পেরেছি এবং যে-কাজ আমরা অব্যাহতভাবে আগের থেকেই করে আসছি এবং যে-কাজ আমরা হাতে নেওয়ার কথা ভাবছি তার এক অতি সংক্ষিপ্ত রূপরেখা আমি মাননীয় বিধায়কদের অবগতির জন্য পেশ করছি।

**কমপিউটার প্রশিক্ষণ**

নতুন শতাব্দীতে আমাদের কমপিউটার-ভাষা আয়ত্ত করতেই হবে, নইলে আমরা পিছিয়ে পড়ব। অষ্টাদশ শতাব্দীতে যেমন ইংরেজদের ভাষা রপ্ত করতে না পারায় অনেকে পিছিয়ে পড়েছিলেন, ইংরেজি জানা এবং না-জানা দু-দল মানুষে বিভাজন ঘটে গিয়েছিল, তেমনই নতুন শতাব্দীর নতুন ভাষা কমপিউটার আমাদের কম-বেশি সকলকেই রপ্ত করতে হবে। না হলে এক দল এগিয়ে যাবে, অন্য দল সামাজিক-অর্থনৈতিকভাবে পিছিয়ে পড়বে। পশ্চিমবঙ্গে কলকাতা ছাড়াও জেলায় জেলায়, এমনকি মফস্বল শহর-গঞ্জেও নানা সংস্থা বাণিজ্যিক ভিত্তিতে কমপিউটার কেন্দ্র চালু করেছে যেখানে বিপুল অর্থ ব্যয় করে প্রশিক্ষণ নিতে হয়। ব্যবহারিক জীবনের নানা ক্ষেত্রে কমপিউটারের ব্যবহার ক্রমশ বাড়ছে। এর ব্যবহার আরও অনেক বাড়বে এবং দ্রুততর গতিতে বাড়বে। কমপিউটারের সুযোগ এখনও আমরা সম্পূর্ণ ব্যবহার করতে শুরু করিনি। সমাজজীবনের নানা ক্ষেত্রে এর ব্যবহার আরও বাড়বে। বাণিজ্যিক ও ব্যবসায়িক প্রতিষ্ঠানগুলি থেকে কমপিউটার শিক্ষা গ্রহণ বিপুল ব্যয়সাপেক্ষ ব্যাপার। সাধারণ ঘরের ছেলেমেয়েদের পক্ষে সেই ব্যয়ভার বহন করা প্রায় অসম্ভব। ধনী পরিবার ও দরিদ্র পরিবারের ছেলেমেয়েদের মধ্যে এর ফলে ব্যবধান আরও বেড়ে যাওয়ার আশঙ্কা অস্বীকার করা যায় না। এই প্রেক্ষাপট বিবেচনায় রেখেই যুবকল্যাণ বিভাগের পক্ষ থেকে স্বল্প ব্যয়ে কমপিউটার শিক্ষার কেন্দ্র চালু করার ওপর বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে।

এ পর্যন্ত আমার বিভাগের পক্ষ থেকে ১৫টি কমপিউটার প্রশিক্ষণ কেন্দ্র যৌথ উদ্যোগে চালু করা হয়েছে। এই কেন্দ্রগুলি থেকে গড়ে বছরে দশ সহস্রাধিক যুবক-যুবতী প্রশিক্ষণ নিচ্ছেন। ক্রমাগত তৎপরতায় আমাদের বিভাগের পক্ষ থেকে রাজ্যের সমস্ত জেলা ও গুরুত্বপূর্ণ শহরে অন্তত একটি করে কমপিউটার প্রশিক্ষণ কেন্দ্র চালু করার উদ্যোগ নেওয়া হচ্ছে।

**কর্মক্ষেত্রে প্রবেশের প্রস্তুতি**

কর্মক্ষেত্রে প্রবেশ করার জন্য যে প্রস্তুতি প্রয়োজন হয় তার দিকে লক্ষ্য রেখে যুবকল্যাণ বিভাগের উদ্যোগে ব্লক ও পুরসভা স্তরে 'কেরিয়ার ইনফরমেশন সেন্টার' খোলার প্রস্তাব কার্যকরি হতে শুরু করেছে। ব্লক যুবকরণের সঙ্গে তথ্য-সহায়ক গ্রন্থাদি ছাড়াও পত্রপত্রিকা রাখা হচ্ছে যদিও এগুলি আরও উন্নত করার অবকাশ রয়েছে।

স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে রোজগারের পথ খুঁজে নিতে সহায়তা করার লক্ষ্য নিয়ে বৃত্তিমূলক প্রশিক্ষণ প্রকল্প চালু আছে অনেকদিন। এখন বৃত্তিমূলক প্রশিক্ষণ কেন্দ্র আরও উন্নতমানের করা হচ্ছে। রাজ্য যুবকেন্দ্রে একাদেমি সুবারবিয়ার সঙ্গে যৌথ উদ্যোগে

বৃত্তিমূলক প্রশিক্ষণ কেন্দ্র চালু হয়েছে। বারুইপুরে সরকার পরিচালিত সংস্থা মঞ্জুষার সঙ্গেও যৌথ তৎপরতায় একটি কেন্দ্র চালু করা হয়েছিল। এখানে প্রথম পর্যায়ের প্রশিক্ষণ শেষ হয়েছে। বজবজ এলাকায় একটি উচ্চমানের জুতো তৈরির প্রশিক্ষণ কেন্দ্র চালু করা হয়েছিল। সেখানেও প্রথম পর্যায়ের প্রশিক্ষণ শেষ হয়েছে। টেলিভিশন মেরামতি, সিল্ক স্ক্রিন প্রিন্টিং, ইন্টিরিয়র ডেকোরেশন, ফটোগ্রাফিসহ আধুনিক ও গুরুত্বপূর্ণ সম্ভাবনাময় ক্ষেত্রে বৃত্তিমূলক প্রশিক্ষণও দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। কলকাতায় রাজ্য যুবকেন্দ্রে, বর্ধমানে এবং দুর্গাপুরে এ-রকম তিনটি কেন্দ্র বর্তমানে চালু রয়েছে। এ ছাড়াও সল্টলেকে স্পোর্টস অথরিটি অব ইন্ডিয়া কমপ্লেক্সে ইন্ডিয়ান ইনস্টিটিউট অব প্যাকেজিং-এর সঙ্গে যৌথ উদ্যোগে প্যাকেজিং প্রশিক্ষণ কেন্দ্র চালু করা হয়েছে। জেলায় জেলায় এ ধরনের আরও অনেক কেন্দ্র গড়ে উঠবে বলে আশা করা যায়।

সাধারণভাবে আর্থিক ক্ষমতায় দুর্বল এবং সামাজিকভাবে পিছিয়ে পড়া নিম্নবর্গের মানুষ এইসব বৃত্তিমূলক প্রশিক্ষণের সুযোগ গ্রহণ করছেন। সরকারি ও বেসরকারি সংস্থার যৌথ তৎপরতায় বৃত্তিমূলক প্রশিক্ষণ প্রকল্প চালু হয়েছিল পরীক্ষামূলকভাবে। আমার বিশ্বাস, এই তৎপরতা আরও বিকশিত করতে সক্ষম হব আমরা।

**নতুন কর্মসংস্থান প্রকল্প**

পশ্চিমবঙ্গে শহর, আধা শহর এবং গ্রামীণ এলাকায় তীব্র বেকার সমস্যা মোকাবিলা করার লক্ষ্য নিয়ে রাজ্য সরকার অনধিক ১০ লক্ষ টাকা প্রকল্প মূল্যের ভিতরে নতুন কর্মসংস্থান প্রকল্প চালু করার সিদ্ধান্ত নিয়েছে। ক্ষুদ্র শিল্প ইউনিট স্থাপন এবং ব্যবসা ও পরিষেবামূলক ক্ষেত্রের সুযোগ সম্প্রসারণ করার মাধ্যমে নতুন কাজের সুযোগ সৃষ্টি করা হবে। রাজ্য সরকারের কর্মসংস্থান নীতিতে গুরুত্বপূর্ণ পরিবর্তনও আনা হচ্ছে। ক্ষুদ্র শিল্পের পাশাপাশি এই নতুন কর্মসংস্থান প্রকল্পে ব্যবসা এবং পরিষেবামূলক কাজকেও অন্তর্ভুক্ত করা হচ্ছে। রাজ্য সরকার এখন ১০ শতাংশের পরিবর্তে ১৫ শতাংশ প্রকল্প ব্যয় অনুদান হিসাবে দেবে আর উদ্যোগীদের ১৫ শতাংশের পরিবর্তে ১০ শতাংশ নিজস্ব পুঁজি সংগ্রহ করতে হবে। প্রকল্প ব্যয়ের অবশিষ্ট ৭৫ শতাংশ সমবায় ব্যাঙ্ক ও অন্যান্য ব্যাঙ্ক থেকে ঋণ পাওয়া যাবে। প্রকল্পে পরিবর্তন ঘটিয়ে ক্ষুদ্র শিল্প, ব্যবসা এবং পরিষেবা ক্ষেত্রে গুচ্ছ প্রকল্পও অন্তর্ভুক্ত করা হচ্ছে। এই গুরুত্বপূর্ণ পরিবর্তনের জন্য নতুন প্রকল্পের নাম দেওয়া হয়েছে 'বাংলা কর্মসংস্থান প্রকল্প'। নতুন প্রকল্পে শহর আধা শহর এবং গ্রামীণ এলাকার যুবদের যুক্ত করার উদ্যোগ নেওয়া হচ্ছে। যুবকল্যাণ বিভাগ আগামী আর্থিক বছরে পুরসভা, পঞ্চায়েত এবং অর্থ দপ্তর ও ব্যাঙ্কের সঙ্গে নিবিড় যোগাযোগ রেখে এই প্রকল্প রূপায়ণ করবে। আগামী আর্থিক বছরে যুবকল্যাণ বিভাগের অন্যতম বড় কর্মসূচি হবে এটি।

**সাংস্কৃতিক তৎপরতা**

যুবজীবনের সঙ্গে সংস্কৃতির চর্চা অঙ্গাঙ্গীভাবে যুক্ত। গান-বাজনা-আবৃত্তি-নাটক-অভিনয়-আলোচনা-তর্ক-বিতর্ক কিংবা গল্প-কবিতা লেখা, পত্রপত্রিকা প্রকাশ করা তথা সাংস্কৃতিক জীবনযাপনের গৌরবোজ্জ্বল ঐতিহ্য আমাদের রাজ্যের যুব-সমাজের গর্বের সম্পদ। যুবসমাজের সাংস্কৃতিক চাহিদার প্রতি লক্ষ্য রেখেই যুবকল্যাণ বিভাগের পক্ষ থেকে সুনির্দিষ্ট পদক্ষেপ গ্রহণ করা হয়। নিয়মিত কর্মসূচির মধ্যে আছে ত্রি-স্তর ছাত্র-যুব উৎসব, বাংলা সংগীত মেলা, কবিতা উৎসব, যুবমানস প্রকাশ করা ইত্যাদি।

বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পরই সরকারি তৎপরতায় রাজ্য জুড়ে ছাত্র-যুব উৎসব আয়োজন করা হয়েছিল। গত দু-দশকে এই কর্মসূচি রাজ্যের সর্ববৃহৎ সাংস্কৃতিক কর্মকান্ডের মর্যাদা লাভ করেছে। হাজার হাজার ছাত্র-যুব তিন-স্তর ছাত্র-যুব উৎসব প্রতিযোগিতা, প্রদর্শনী ও আলোচনাচক্র, সাংস্কৃতিক অনুষ্ঠান ও অন্যান্য কর্মসূচিতে অংশগ্রহণ করেন।

আমাদের রাজ্যের যুব উৎসবের অসামান্য সাফল্যে উদ্দীপ্ত হয়ে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকেও জাতীয় যুব উৎসব আয়োজন করা শুরু হয়েছে। মাননীয় বিধায়করা জেনে আনন্দিত হবেন যে, জাতীয় যুব উৎসবে আমাদের রাজ্যের ছেলেমেয়েদের সাফল্য অন্য যে কোনও রাজ্যের তুলনায় ভাল এবং এই সাফল্য ধারাবাহিক। আমাদের রাজ্যের সাংস্কৃতিক আন্দোলন এবং সাধারণ মানুষের প্রতিদিনের জীবনযাপনে যে সংস্কৃতিমনস্কতা লক্ষ করা যায় এই সাফল্য তার সঙ্গেও সঙ্গতিপূর্ণ। এবার রাজ্যস্তর ছাত্র-যুব উৎসব কলকাতা মহানগরীতে অনুষ্ঠিত হয়েছে ডিসেম্বর মাসে। লোকসভার নির্বাচন আকস্মিকভাবে এসে যাওয়ায় এবার মফস্বল জেলায় রাজ্য স্তর উৎসব করার পরিবর্তে কলকাতায় করার সিদ্ধান্ত নেওয়া হয়েছিল। স্বল্প প্রস্তুতিতেও সাফল্য ছিল অতীতের মতোই।

এবার যুব উৎসব আন্দোলনে দুটি নতুন পৃষ্ঠা সংযোজন করা সম্ভব হয়েছে। এই প্রথম হিন্দি ভাষাভাষী এবং উর্দু ভাষাভাষী যুবক-যুবতীদের জন্য আলাদা যুব উৎসব আয়োজন করা সম্ভব হল। এই নতুন আয়োজন আমাদের রাজ্যের ভাষাগত সংখ্যালঘু জনগণকে উদ্দীপ্ত করেছে এবং রাজ্যের জনগণের অভ্যন্তরীণ সংহতি আরও দৃঢ়তর হয়েছে।

গত কয়েক বছর রাজ্যে যুব উৎসব দুটি সুস্পষ্ট ভাগে সংগঠিত করা হচ্ছে। প্রথমে সাংস্কৃতিক উৎসব এবং পরে ক্রীড়া উৎসব আয়োজন করা হয়। এবার রাজ্য স্তর যুব ক্রীড়া উৎসবও কলকাতায় আয়োজন করা হয়েছিল।

যুবকল্যাণ বিভাগ এবং তথ্য ও সংস্কৃতি বিভাগের যৌথ উদ্যোগে কলকাতায় সংস্কৃতির প্রাঙ্গণ রবীন্দ্রসদন-নন্দন-বাংলা একাদেমি-শিশির মঞ্চ-গগনেন্দ্র প্রদর্শশালা এবং মুক্তাঙ্গন জুড়ে পরপর তিন বছর বাংলা সংগীত মেলা সংগঠিত করা হয়েছে। বাংলা সংগীত মেলা প্রবীণ ও নবীন শিল্পীর সমন্বয়ে অসামান্য লিন মেলার মর্যাদা লাভ করেছে। বাংলা সংগীত তার গৌরবোজ্জ্বল অতীতকে যেমন ফিরে পেয়েছে, নতুন প্রজন্মের শ্রোতৃমন্ডলী তেমনই সন্ধান পেয়েছেন অগণিত নতুন প্রতিভার প্রতিশ্রুতি। বাংলা গানকে ভালবেসে সাতদিন ধরে যে তুমুল সাংগীতিক পরিবেশ তৈরি হয় কয়েক বছর আগেও তা ভাবা সম্ভব ছিল না। বাংলা সংগীত মেলা আ· দের সাংস্কৃতিক জীবনে সম্পূর্ণ নতুন ও প্রেরণাদায়ী সংযোজন। প্রতি বছর ১ বৈশাখ মেলা শুরু হয়। সংগীত মেলা কেন্দ্র করে শিল্পীদের নতুন ক্যাসেট আত্মপ্রকাশ করছে, নতুন গ্রন্থও উদ্বোধিত হচ্ছে। বিপুল সম্ভাবনার অঙ্কুর গর্ভে নিয়ে আমাদের সাংস্কৃতিক জীবনে গুরুত্বপূর্ণ আসন দখল করতে চলেছে বাংলা সংগীত মেলা। মেলায় আবিষ্কৃত অনেক নতুন মুখ আমাদের বাংলা গানের জগতে দীর্ঘস্থায়ী প্রভাব রাখার প্রতিশ্রুতি নিয়ে হাজির হয়েছেন।

বাংলা সংগীত মেলার মতোই আমাদের সাংস্কৃতিক অহঙ্কার বলে চিহ্নিত হওয়ার 'দাবি নিয়ে উপস্থিত হয়েছে কবিতা উৎসব। ১৯৯৮ সালের ৬ ডিসেম্বর কলকাতায় প্রথম 'কবিতা উৎসব' আয়োজিত হয়েছিল। প্রথমবারের বিরাট সাফল্যে উজ্জীবিত হয়ে ১৯৯৯ সালের ৬ ডিসেম্বরও আবার তিন দিনের কবিতা উৎসব সংগঠিত করা হয়েছিল। ৮৫ জন নবীন ও প্রবীণ কবি তিন দিনের উৎসবে কবিতা পাঠ করেছেন। কবিতা সংক্রান্ত আলোচনায় অংশগ্রহণ করে উৎসবকে প্রাণবন্ত করে তুলেছেন।

৬ ডিসেম্বর কবিতা উৎসব সংগঠিত করার জন্য স্থির করা হয়েছিল এক বিশেষ কারণে। আমরা সকলেই জানি আমাদের সাম্প্রতিক ইতিহাসে ৬ ডিসেম্বর একটি অন্ধকারময় ভয়ঙ্কর দিন। এই দিনটিতেই বাবরি মসজিদ ভাঙার লজ্জাজনক ও বর্বর কান্ডটি সংগঠিত করা হয়েছিল ১৯৯২ সালে। ওই দিনের স্মরণে আয়োজিত কবিতা উৎসবে প্রবীণ ও নবীন কবিদের মিলিত প্রতিবাদ ধ্বনিত হয়েছে। সৃষ্টির জগতে ধর্মের নামে ফ্যাসিবাদী হিংস্রতা যে নন্দিত হয়নি, কবিতা উৎসব তারই উজ্জ্বল দৃষ্টান্ত। ঘৃণা ও অসহিষ্ণু মনোভাবকে দূরে সরিয়ে দিয়ে ধর্মনিরপেক্ষতা, প্রেম-ভালবাসা-সংগ্রাম ও সংহতির বার্তা ঊর্ধ্বে তুলে ধরেছেন কবি-সাহিত্যিকরা। এই উৎসব মূলত তাদের সক্রিয় উদ্যোগ ও কর্মতৎপরতায় সংগঠিত হয়েছে। আমরা তাদের নৈতিক ও আর্থিক সাহায্য দিয়েছি। এবার কবিতা উৎসবে অসম, ত্রিপুরা থেকেও কবিরা এসেছিলেন।

কবিতা উৎসবের মঞ্চেই পরপর দু-বছরের সুকান্ত পুরস্কার তুলে দেওয়া হল নবীন প্রজন্মের অন্যতম বলিষ্ঠ কবি শ্রীমতী সুতপা সেনগুপ্ত ও শ্রীমতী মল্লিকা সেনগুপ্তর

হাতে।

সৃজনশীল যুবসমাজের আত্মপ্রকাশের অ্যতম হাতিয়ার হয়ে উঠেছে যুব-কল্যাণ বিভাগের মাসিক মুখপত্র যুবমানস। গল্প-কবিতা-ফিচার-প্রবন্ধ সর্বত্রই নতুন প্রজন্মের লেখক-শিল্পীদের অগ্রাধিকার দেওয়া হচ্ছে এই পত্রিকায়। অজস্র নতুন মুখের সন্ধান এই পত্রিকার মাধ্যমেই পাঠকের কাছে পৌঁছে [illegible] নবীন লেখকদের পাশাপাশি অত্যন্ত গুরুত্ব ও মর্যাদার সঙ্গে ছাপা হচ্ছে বিশিষ্ট লেখক-শিল্পী-বুদ্ধিজীবী-ইতিহাসবিদ-অধ্যাপক-শিক্ষকদের মূল্যবান রচনাসমূহ। সরকারি প্রকাশনার সঙ্গে বাংলার বুদ্ধিজীবী ও সৃজনশীল অংশের নিবিড় সম্পর্ক গড়ে তোলা এবং যুবসমাজকে সমাজজীবনের গতিপ্রকৃতি উপলব্ধি করে সঠিক পথ খুঁজে নেওয়ার ক্ষেত্রে যুবমানস গুরুত্বপূর্ণ অবদান রাখতে সক্ষম হয়েছে। পত্রিকাটির প্রচার ও অন্যান্য বিষয় আরও উন্নত করার নিরন্তর প্রয়াস চলছে।

**বিজ্ঞাননির্ভর প্রকল্প**

পশ্চিমবঙ্গে বিজ্ঞানমনস্কতা ও যুক্তিবাদের স্বপক্ষে দাঁড়ানোর ধারাবাহিক ঐতিহ্য রয়েছে। বিজ্ঞানমনস্কতার প্রসার ঘটিয়ে অন্ধবিশ্বাস, কুসংস্কার কূপমণ্ডূকতা অতিক্রম করে যুক্তিবাদী মানুষ গড়ার জন্য আমাদের রাজ্যে বিজ্ঞান আন্দোলনেরও বড় ভূমিকা আছে। রাজ্যের মানুষের এই ঐতিহ্য বিবেচনায় রেখেই যুবকল্যাণ বিভাগের পক্ষ থেকে বিজ্ঞাননির্ভর বিভিন্ন কর্মসূচি গ্রহণ করা হয়।

বিজ্ঞাননির্ভর কর্মসূচির অন্যতম হল বিজ্ঞান আলোচনাচক্র এবং বিজ্ঞান মেলা। বিড়লা শিল্প ও কারিগরি সংগ্রহশালার প্রত্যক্ষ সহায়তায় যুবকল্যাণ বিভাগের পক্ষ থেকে এই কর্মসূচি রূপায়ণ করা হয়। বিজ্ঞান আলোচনাচক্রে বিদ্যালয় স্তরের ছাত্রছাত্রীরা অংশগ্রহণ করার সুযোগ পান। ব্লক ও পৌর স্তর থেকে আলোচনাচক্র শুরু হয়। জেলাস্তর এবং রাজ্য স্তর আলোচনাচক্রও হয়। চলতি আর্থিক বছরে আমাদের রাজ্যের প্রায় সমস্ত ব্লকেই আলোচনাচক্র অনুষ্ঠিত হয়েছে।

বিজ্ঞান মেলাও আমাদের রাজ্যে অত্যন্ত জনপ্রিয় কর্মসূচি। বি. আই. টি. এম.-এর সঙ্গে যৌথ উদ্যোগে রাজ্যের জেলায় জেলায় জেলাস্তর বিজ্ঞান মেলা এবং রাজ্য স্তর বিজ্ঞান মেলা আয়োজন করা হয়। চলতি আর্থিক বছরে কলকাতায় বি. আই. টি. এম. প্রাঙ্গণে রাজ্য বিজ্ঞান মেলার পাশাপাশি পূর্বভারত বিজ্ঞান মেলাও অনুষ্ঠিত হয়েছে। একই সঙ্গে ইন্টেল বিজ্ঞান প্রতিভা আবিষ্কার মেলাও আয়োজিত হয়েছিল। খুদে বিজ্ঞানীদের উজ্জ্বল উপস্থিতিতে বিজ্ঞান মেলা প্রাণবন্ত রূপ লাভ করে।

বিজ্ঞান আন্দোলনের বিরাট সাফল্যের প্রেক্ষাপট বিবেচনায় রেখে বিজ্ঞান অভিযান

নামে একটি গুরুত্বপূর্ণ নতুন কর্মসূচি গ্রহণ করা হয়েছে। জাত-পাত-ধর্ম-বর্ণের সংকীর্ণতা ছড়িয়ে যে অবৈজ্ঞানিক সামাজিক পরিবেশ রচনা করার চক্রান্ত হচ্ছে, তা মোকাবিলা করার লক্ষ্য নিয়ে রাজ্য জুড়ে আগামী আর্থিক বছরে বিজ্ঞান অভিযান সংগঠিত করা হবে। ইতিমধ্যেই প্রস্তুতির কাজ শুরু হয়েছে। বিশিষ্ট বিজ্ঞানী, বিজ্ঞান আন্দোলনের সংগঠক, ছাত্র-যুব-শিক্ষক সংগঠন, সাক্ষরতা আন্দোলনের সঙ্গে যুক্ত ব্যক্তিবর্গ এবং বিজ্ঞানশিক্ষার সঙ্গে যুক্ত শিক্ষক-অধ্যাপক ছাড়াও সামাজিক-রাজনৈতিক কর্মকান্ডের সঙ্গে যুক্ত অগণিত মানুষের সক্রিয় সাহায্য ও সহযোগিতা নিয়ে বিজ্ঞান অভিযান প্রকল্প রূপায়ণ করার পরিকল্পনা নেওয়া হয়েছে। অন্যান্য প্রকল্পের মতো এই নতুন প্রকল্পও সাফল্য লাভ করবে এ বিশ্বাস আমাদের আছে।

**যুব আবাস**

যুবকল্যাণ বিভাগের পরিচালনাধীন যুব আবাসগুলি ভ্রমণপিপাসু যুবক-যুবতীদের অন্যতম ভরসাস্থল হয়ে উঠেছে। নতুন যুব আবাস চালু করার উদ্যোগের পাশাপাশি পুরাতন যুব আবাসগুলির সংস্কার কাজও হাতে নেওয়া হয়েছে। গঙ্গাসাগর যব আবাস এবং লালবাগ যুব আবাস সংস্কার ও মেরামত করার পর ফের সাধারণ মানুষের ব্যবহারের জন্য চালু হয়ে গেছে। বোলপুর ও দিঘা যুব আবাস মেরামত ও সংস্কার কাজ প্রায় শেষ হয়ে গেছে। যে কোনও দিন তা আবার ব্যবহারোপযোগী হয়ে উঠবে। অন্যান্য কয়েকটি যুব আবাসও সংস্কার করার কথা ভাবা হচ্ছে। কাজী নজরুল ইসলামের স্মৃতিতে নির্মিত চুরুলিয়া যুব আবাস চালু হয়ে গেছে। জলপাইগুড়ি জেলার মাদারিহাটে একটি নতুন যুব আবাস চালু হয়ে গেছে। জলপাইগুড়ি জেলার মাদারিহাটে একটি নতুন যুব আবাস তৈরি করার প্রস্তাব অনেক দূর অগ্রসর হয়েছে। রাজধানী নয়াদিল্লিতে একটি যুব আবাস ও যুবকেন্দ্র স্থাপন করার জন্য উদ্যোগ গ্রহণ করা হয়েছে। কিন্তু উপযুক্ত জমি পাওয়া খুবই সমস্যা। দিল্লি উন্নয়ন কর্তৃপক্ষের কাছে জমির জন্য আবেদন জানানো হয়েছে। চেন্নাইতে একটি নতুন যুব আবাস ও বহুমুখী কেন্দ্র চালু করার জন্য প্রায় এক কোটি একাশি লক্ষ টাকা ব্যয় করে জমি কেনা হয়েছে। রাজ্যের অভ্যন্তরে গুরুত্বপূর্ণ পর্যটন কেন্দ্রে যুব আবাস তৈরির উদ্যোগ অব্যাহত আছে। জেলা শহরগুলিতেও যুব আবাস ও যুবকেন্দ্র চালু করার চেষ্টা চালানো হয়েছে। বর্ধমান ও হাওড়ায় যুব আবাস গড়ে উঠেছে সম্প্রতি। নির্মাণব্যয় ও রক্ষণাবেক্ষণ ব্যয় বিপুলভাবে বেড়ে যওয়ায় নতুন যুব আবাস স্থাপনের উদ্যোগ খুব ব্যাপকভাবে নেওয়া সম্ভব হচ্ছে না।

**ক্রীড়া চর্চায় সহযোগিতা**

আমাদের দেশের খেলাধুলার মান খুব উন্নত নয় তা আমরা সকলেই জানি।

আমাদের রাজ্যের সাধারণ মানুষের মধ্যে খেলাধুলা সম্পর্কে গভীর আগ্রহ থাকলেও সুযোগের অপ্রতুলতায় সেই আগ্রহ ক্রীড়াঙ্গনকে সব সময় পুষ্ট করতে পারে না। খেলার মাঠের সমস্যা, খেলার জন্য আধুনিক উন্নতমানের সরঞ্জামের সমস্যা এবং প্রশিক্ষণের সমস্যা উপেক্ষা করে বর্তমান উন্নত ক্রীড়া জগতে খুব বেশি সাফল্য আমরা প্রত্যাশা করতে পারি না।

যুবকল্যাণ বিভাগের পক্ষ থেকে শরীরচর্চা ও খেলার মাঠে ছাত্র-যুবদের ব্যাপকভাবে টেনে আনার জন্য নিরন্তর প্রয়াস চলছে। যুবকল্যাণ বিভাগ গ্রামীণ এলাকায় খেলার মাঠ তৈরি করার জন্য বিশেষ চেষ্টা চালাচ্ছে। খেলার মাঠ তৈরির প্রকল্পে ৫০ হাজার টাকা পর্যন্ত সংস্কার ব্যয় ধরা হয় যার ৭৫ শতাংশই রাজ্য সরকার বহন করে এবং বাকি ২৫ শতাংশ স্থানীয় মানুষের সাহায্য হিসাবে নেওয়া হয়। এ বছর ২০টি এ-রকম প্রকল্প অনুমোদন করা হয়েছে এবং সাড়ে সাত লক্ষের বেশি টাকা দেওয়া হয়েছে।

খেলাধুলায় অংশগ্রহণ বাড়ানোর লক্ষ্যে যুবকল্যাণ বিভাগের পক্ষ থেকে ক্রীড়া সরঞ্জাম বিনামূল্যে সরবরাহ করার একটি প্রকল্প গ্রহণ করা হয়েছিল। খেলার সঙ্গে যুক্ত ক্লাব ও সংস্থাকে সাধারণভাবে এই সাহায্য দেওয়া হয়। যুবকল্যাণ বিভাগের পক্ষ থেকে ক্রীড়া সরঞ্জাম ক্রয় করে বিনামূল্যে গ্রামীণ ক্লাব এবং কখনও কখনও শিক্ষাপ্রতিষ্ঠানকে ব্যবহার করার জন্যে দেওয়া হয়। ফুটবল, ভলিবল ও নেট, ক্যারাম বোর্ড, টেবিল টেনিস বোর্ড, ক্রিকেট সেট ইত্যাদি সরঞ্জাম রাজ্যের বিভিন্ন জেলার যুবদের ব্যবহারের জন্য দেওয়া হচ্ছে। ক্রীড়া সরঞ্জাম ক্রয় করার জন্য প্রায় এক কোটি আঠারো লক্ষ টাকার বরাত দেওয়া হয়েছে।

**জিমন্যাসিয়াম ও মাল্টিজিম**

শরীরচর্চা ও শারীরিক সক্ষমতা বৃদ্ধি করার জন্য জিমন্যাসিয়াম-এর গুরুত্ব অপরিসীম। যুবকল্যাণ বিভাগ জেলায় জেলায় জিমন্যাস্টিক সরঞ্জাম সরবরাহ এবং নতুন জিমন্যাসিয়াম কেন্দ্র স্থাপন করার প্রচেষ্টা চালাচ্ছে। কলকাতা, মুর্শিদাবাদ, হাওড়া, হুগলি ও বর্ধমান জেলায় ষোলো-স্টেশন ক্ষমতাসম্পন্ন ছটি মাল্টিজিম আগের আর্থিক বছরেই চালু করা হয়েছিল। চলতি আর্থিক বছরে নতুন আরও ১৩টি মাল্টিজিম স্থাপন হতে চলেছে। প্রতিটি মাল্টিজিম স্থাপনের জন্য দপ্তরের খরচ গড়ে প্রায় এক লক্ষ টাকা।

**পর্বতারোহন ও দুঃসাহসিক অভিযান**

আমাদের রাজ্যে পর্বতারোহন খুবই জনপ্রিয় ক্রীড়া। পর্বতারোহন সংক্রান্ত ক্লাব ও সংস্থার সংখ্যাও আমাদের রাজ্যে সর্বাধিক। যুবসমাজের মধ্যে পর্বতারোহন ও দুঃসাহসিক

কর্মকান্ডে অংশগ্রহণ করার প্রবণতা ক্রমশ বাড়ছে। আমাদের রাজ্যের যুবক-যুবতীদের মধ্যে পর্বতারোহন ও অন্যান্য দুঃসাহসিক কর্মকান্ডে অংশগ্রহণের আগ্রহ বৃদ্ধি করে দেশপ্রেম, ভ্রাতৃত্ববোধ, নেতৃত্বদানের দক্ষতা অর্জন, আত্মত্যাগ ও কষ্টসহিষ্ণুতার মাধ্যমে মানবীয় গুণাবলী অর্জন করতে সহায়তা করার লক্ষ্য নিয়ে পর্বতারোহন ও দুঃসাহসিক অভিযান সংগঠিত করার সংস্থারূপে পশ্চিমবঙ্গ পর্বতারোহন ও দুঃসাহসিক অভিযান ফাউন্ডেশন (ডব্লিউ. বি. এম. এ. এফ.) গঠন করা হয়েছিল। এই সংস্থা পর্বতারোহন ও অন্যান্য অভিযানে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। এই সংস্থার তত্ত্বাবধানে ও টেকনিক্যাল গাইডেন্সে পাহাড়ে ট্রেকিং ক্যাম্প সংগঠিত করা হচ্ছে। যুবভারতী ক্রীড়াঙ্গন প্রাঙ্গনে নির্মিত কৃত্রিম পাহাড়ে (১৭.৫ মিটার উঁচু) চতুর্থ পূর্বাঞ্চলীয় স্পোর্টস ক্লাইম্বিং প্রতিযোগিতা চলতি আর্থিক বছরের নভেম্বর মাসে সংগঠিত করা হয়েছে। এখানকার সফল প্রতিযোগীরা জাতীয় স্তরে প্রতিযোগিতায় অংশগ্রহণ করার সুযোগ পেয়েছেন।

পর্বতারোহনের জন্য প্রয়োজনীয় সরঞ্জাম স্বল্প ব্যয়ে সুলভ্য করার লক্ষ্য নিয়ে ডব্লিউ. বি. এম. এ. এফ. নিয়মিত সরঞ্জাম কিনছে। এই সরঞ্জাম সাধার পর্বতারোহীদের বিশেষভাবে সাহায্য করছে। যুবভারতী ক্রীড়াঙ্গনের কৃত্রিম পাহাড়টি অনুশীলনের জন্য উন্মুক্ত রাখা হয়েছে। দার্জিলিঙে ফাউন্ডেশনের পরিচালনায় তেনজিং নোরগে যুব আবাস খুবই জনপ্রিয় হয়ে উঠেছে।

পশ্চিমবঙ্গের যুবসমাজের আগ্রহকে সম্মান জানিয়ে সম্পূর্ণ নতুন আঙ্গিকের রাজ্য অ্যাডভেঞ্চার একাদেমি রাজ্য মন্ত্রিসভার অনুমোদন নিয়ে গঠন করা হয়েছে। একাদেমি এখন অস্থায়ীভাবে যুবকল্যাণ দপ্তরেই কার্যালয় পরিচালনা করছে। কলকাতায় সুভাষ সরোবর সংলগ্ন এলাকায় স্থায়ী কার্যালয় গড়ে তোলার উদ্যোগ অনেক দূর এগিয়েছে।

রাজ্য একাদেমি রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় পরিচালিত হচ্ছে এবং ক্যানোয়িং, কায়াকিং, স্কুবা ডাইভিং, ওয়াটার স্পোর্টস, অ্যারো স্পোর্টস, স্কিয়িং, স্কেটিং এবং উচ্চতর পর্বতারোহনের বিকাশ ঘটাতে এই সংস্থা সাহায্য করছে।

**ক্রীড়া শাখার কাজের ধারা**

বিগত ১৯৯৯-২০০০ বছরে ক্রীড়া দপ্তর কর্তৃক গৃহীত ধারাবাহিক ক্রীড়া কর্মকান্ডগুলির একটি সংক্ষিপ্ত পর্যবেক্ষণ থেকে দেখা যায় যে আমাদের সমস্ত প্রচেষ্টা নিয়োজিত ছিল যুবক-যুবতীদের মধ্যে ক্রীড়া সচেতনতা এবং খেলাধুলার সুযোগ ও ক্রীড়া পরিকাঠামো গড়ে তোলার দিকে।

উপযুক্ত উদ্দেশ্য মাথায় রেখে ক্রীড়া দপ্তর ক্রীড়া উন্নয়নের উপযোগী পরিকাঠামো

যথা—খেলার মাঠের উন্নয়ন, ক্রীড়া সরঞ্জাম ক্রয়, সুইমিং পুলের উন্নয়ন প্রভৃতির জন্য জেলাগুলির বিভিন্ন ক্রীড়া সংস্থাকে আর্থিক অনুদান দিয়েছে। কারণ, ক্রীড়া দপ্তর অনুধাবন করেছে যে, জেলাগুলির মধ্য থেকেই বাস্তবিক পক্ষে ক্রীড়া প্রতিভার বিকাশ ঘটে এবং এই প্রতিভা খেলাধুলায় ন্যূনতম মৌলিক সুযোগ-সুবিধা ছাড়া পরিণত হতে পারে না। জেলা ও মহকুমা শহরগুলিতে বেশ কতকগুলি স্টেডিয়াম আছে যাদের মধ্যে অনেকগুলির নির্মাণ কাজ সম্পূর্ণ হয়েছে এবং সেখানে পূর্ণমাত্রায় খেলাধুলা চলছে ; সাধারণ শর্ত পূরণসাপেক্ষে, ক্রীড়া দপ্তর নির্মীয়মাণ পরিকল্পনাগুলির নির্মাণকার্য সম্পূর্ণ করার ওপর জোর দিয়ে আসছে।

কলকাতার বেলেঘাটায় ক্রীড়া দপ্তরের একটি গুরুত্বপূর্ণ সুইমিং পুল আছে যার নাম "সুভাষ সরোবর সুইমিং পুল"। এটি পুরোপুরি সারিয়ে ১৯. ৮. ৯৯ তারিখ থেকে পরীক্ষামূলকভাবে এখানে "পে অ্যান্ড সুইম" নামে একটি প্রকল্প চালু করা হয়েছে। বলা বাহুল্য, এই প্রকল্পটি জনসাধারণের কাছ থেকে উষ্ণ সাড়া পেয়েছে।

সরস সবুজ মাঠ সমৃদ্ধ যুবভারতী ক্রীড়া সংস্থাটিতে সুবিবেচ্য গুরুত্ব দেওয়া হয়েছে। এটা বহু জাতীয় ও আন্তর্জাতিক মানের খেলাধুলার সাক্ষ্য বহন করছে। বর্তমানে এই মাঠটি ইন্ডিয়ান ফুটবল অ্যাশোসিয়েশন (আই. এফ. এ.) এবং অল ইন্ডিয়ান ফুটবল ফেডারেশন (এ. আই. এফ. এফ.) পরিচালিত বহু উন্নতমানের খেলাধুলা ও ক্রীড়া প্রতিযোগিতা প্রভৃতির কাজে ব্যবহৃত হচ্ছে। এখানে আই. এফ. এ. সুপার লিগ ফুটবলের এবং এ. আই. এফ. এফ. জাতীয় ফুটবল লিগের খেলাগুলি নিয়মিত চালায়।

বাণিজ্যিক এবং পরীক্ষামূলক ভিত্তিতে যুবভারতী ক্রীড়াঙ্গনে একটি "জিম-কাম-ফিট-সেন্টার" খোলা হয়েছে। এতে শিক্ষপ্রাপ্ত প্রশিক্ষকের দ্বারা স্বাস্থ্যসচেতন ব্যক্তিদের প্রশিক্ষণ দেবার ব্যবস্থা আছে। মাননীয় উপরাষ্ট্রপতি মহাশয় গত ২৯. ১২. ৯৯ তারিখে এটি উদ্বোধন করেন।

যথেষ্ট হইহুল্লোড় ও উদ্দীপনার সঙ্গে বিশ্ব বঙ্গ সম্মেলনের উদ্বোধনী এবং সমাপ্তি উৎসব দুটি যথাক্রমে ২৯. ১২. ৯৯ এবং ৯. ১. ২০০০ তারিখে এই স্টেডিয়ামেই সংঘটিত হয়। হাজার হাজার দর্শক এই জমকালো দৃশ্যাবলীর সাক্ষ্য বহন করছেন।

ক্রীড়া দপ্তরের অধীনে দক্ষিণ কলকাতার রবীন্দ্র সরোবর স্টেডিয়ামটি ও আই. এফ. এ. এবং এ. আই. এফ. এফ. তাদের সুপার লিগ এবং জাতীয় ফুটবল লিগের খেলাগুলি পরিচালনার জন্য ব্যবহার করে। এই জন্য এই বিভাগ উক্ত স্টেডিয়ামটিকে যথাসাধ্য রক্ষণাবেক্ষণ করে।

অপর একটি সুসজ্জিত শীততাপ-নিয়ন্ত্রিত স্টেডিয়াম হল "নেতাজি ইন্ডোর স্টেডিয়াম" যেটা সর্বদা জাতীয় ও আন্তর্জাতিক স্তরের প্রতিযোগিতা যেমন—বাস্কেটবল, ভলিবল, বক্সিং প্রভৃতির জন্য সর্বদা উন্মুক্ত রাখা হয়।

অতীত দিনের কৃতি খেলোয়াড় অথবা তাদের মৃত্যুর পর তাদের নিকট-আত্মীয়কে মাথাপিছু ৬০০ টাকা মাসিক অনুদান দেওয়ার প্রকল্পটি গত বছরও চালু ছিল। বর্তমানে এ ধরনের আর্থিক অনুদানপ্রাপকের সংখ্যা ১২ জন।

**পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ (ডব্লু. বি. এস. সি. এস.)**

পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ হল ক্রীড়া দপ্তরের কার্যকর এবং পরামর্শদানকারী সংস্থা। ক্রীড়া দপ্তর এখানে একটি "স্থায়ী কার্যনির্বাহক সমিতি" গঠন করেছে যার কাজ হল সাময়িক অধিবেশন বসিয়ে বিভিন্ন বিষয়ে প্রশিক্ষণ চালানোর ব্যাপারে সিদ্ধান্ত গ্রহণ করা এবং রাজ্য স্তরের ক্রীড়া সংস্থাগুলিকে আর্থিক সাহায্য দানের পরিমাণ নির্ধারণ করা। এই স্থায়ী কার্যনির্বাহক সমিতির অধীনে কতকগুলি ক্রীড়া উপসমিতি আছে যারা স্থায়ী সমিতির কাছে তাদের প্রস্তাব এবং সুপারিশগুলি গ্রহণ এবং চালু করার জন্য পেশ করে। বর্তমানে জেলাগুলিতে ক্রীড়া পর্ষদ অভিজ্ঞ এন. আই. এস. প্রশিক্ষক দিয়ে ফুটবল, ভলিবল, খো-খো, কাবাডি, বাস্কেটবল, সাঁতার প্রভৃতির উপর কতকগুলি প্রশিক্ষণ শিবির পরিচালনা করছে। শীততাপ-নিয়ন্ত্রিত ক্ষুদিরাম অনুশীলন কেন্দ্রটি সারা বছর এন. আই. এস. প্রশিক্ষকের অধীনে টেবিল টেনিস, বাস্কেটবল, জিমন্যাস্টিক, ব্যাডমিন্টন-এর উপর পুঙ্খানুপুঙ্খভাবে স্থায়ী প্রশিক্ষণ শিবির হিসাবে কাজ করে চলেছে। জেলা ক্রীড়া পর্ষদ এবং মিউনিসিপ্যালিটিগুলি থেকে অভিজ্ঞ প্রশিক্ষক নিয়োগের অনুরোধে রাজ্য ক্রীড়া পর্ষদ তৎক্ষণাৎ সাড়া দেয়।

গোষ্ঠ পালের জন্মদিন উদ্‌যাপন

গত ২০ আগস্ট ১৯৯৯ তারিখে পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ অতীত দিনের ফুটবল খেলোয়াড় এবং ফুটবল মাঠের সংগ্রামের মূর্ত প্রতীক গোষ্ঠ পালের জন্মদিন পালন করেছে। গুরুত্বপূর্ণ কয়েকজন ক্রীড়াবিদ এবং তিনটি বড় ক্লাব যথা মোহনবাগান, ইস্টবেঙ্গল ও মহামেডানের প্রতিনিধিদের উপস্থিতিতে কলকাতা ময়দানের গোষ্ঠ পালের মূর্তির পাদদেশে সমগ্র অনুষ্ঠানটি হয়েছিল। বক্তাগণ পুষ্পার্ঘ্য অর্পণ করে খেলার মাঠের এই কিংবদন্তি প্রতিমূর্তির উজ্জ্বল কীর্তির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করেন। বিশেষ করে তৎকালীন ইংরেজ ফুটবল দলের বিরুদ্ধে যারা তাকে "চীনের প্রাচীর" আখ্যা দিতে বাধ্য হয়েছিল।

**পথশিশু ক্রীড়া**

পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ গত ৮ জানুয়ারি ২০০০ তারিখে সমাজকল্যাণ দপ্তরের সক্রিয় সহযোগিতায় নেতাজি ইন্ডোর স্টেডিয়ামে পথশিশুদের ক্রীড়া সংগঠিত করেছিল। এই একটি দিনে হতভাগ্য ছেলেমেয়েরা তাদের মনের সাধ মিটিয়ে আনন্দ উপভোগ করেছিল, সারাদিন ধরে তাদের ভোজের ব্যবস্থা ছিল। তারা প্রতিযোগিতামূলক খেলাধুলায় অংশ নিয়েছিল এবং নেহরু শিশুভবনের সহযোগিতায় আয়োজিত "বসে আঁকো" প্রতিযোগিতায়ও অংশ নিয়েছিল। এই বালক-বালিকাদের নতুন পোশাক, জুতো, মোজা প্রভৃতি প্রদানের মাধ্যমে তারা যে আমাদের সমাজেরই অবিচ্ছেদ্য অংশ তা তারা অনুভব করতে পেরেছিল।

**দীর্ঘমেয়াদি অনাবাসী প্রশিক্ষণ প্রকল্প**

গত ১৯৮৯ সাল থেকে চালু হওয়া উপরোক্ত প্রকল্পটি রাজ্যের ৩৩টি বিদ্যালয়ে চালু আছে যেখানে শিক্ষার্থীদের বয়ঃসীমা হল ১০ থেকে ১৪ বছরের মধ্যে। এর মধ্যে ২৪টি বিদ্যালয়ে ফুটবল, ৫টি বিদ্যালয়ে ভলিবল এবং ৪টি বিদ্যালয়ে সন্তরণে প্রশিক্ষণ দেওয়া হয়। উক্ত খেলাগুলিতে প্রারম্ভিক প্রতিভার লালনক্ষেত্র ও অনুঘটক হিসাবে এই প্রকল্পটি কাজ করে চলেছে এবং এটিকে আরও ফলপ্রসূ করার উদ্দেশ্যে যুবভারতী ক্রীড়াঙ্গনে একটি ব্যাপক আবাসিক প্রশিক্ষণ শিবিরের আয়োজন করা হয়েছিল যেখানে বিভিন্ন জেলা থেকে প্রায় ৪০০ শিক্ষার্থী আনা হয়েছিল এবং তাদের যুব আবাসে রেখে কঠোর এবং তাত্ত্বিক প্রশিক্ষণ দেওয়া হয়েছিল। বলা বাহুল্য, এখানে শিক্ষার্থীরা সুখী, স্পন্দনশীল, সামাজিক জীবন অতিবাহিত করেছিল এবং অল্পক্ষণের প্রবাসজীবনের মধুর স্মৃতি সঙ্গে করে নিয়ে গিয়েছিল।

এই প্রকল্পের একটি ফুটবল দল গঠন করে "টাটা ফুটবল একাডমির" (টি. এফ. এ.) পরিচালকের আমন্ত্রণে জামসেদপুরে পাঠানো হয়েছিল যেখানে উভয় দলই পরস্পরের বিরুদ্ধে কয়েকটি খেলায় সমানে সমানে লড়াই করেছিল।

পশ্চিমবঙ্গ ক্রীড়া পর্ষদ বেঙ্গল অলিম্পিক অ্যাশোসিয়েশন ও তাদের অন্তর্ভুক্ত ক্রীড়া সংস্থাগুলির সঙ্গে সম্বন্ধ বজায় রাখে। প্রথানুসারে, এই রাজ্যস্তরের সংস্থাগুলিকে রাজ্যস্তরে প্রতিযোগিতা সংগঠিত করার জন্য এবং জাতীয় স্তরে প্রতিযোগিতায় অংশগ্রহণ করার জন্য আর্থিক অনুদান দেওয়া হয়ে থাকে।

গত আর্থিক বছরেও (১৯৯৯-২০০০) ক্রীড়া বিভাগ গ্রামাঞ্চলে পরিকাঠামোগত কাজকর্ম গ্রহণ করেছিল। তন্মধ্যে, শিলিগুড়ি স্টেডিয়াম নির্মাণের জন্য ২০ লক্ষ টাকা,

হাওড়া ইন্ডোর স্টেডিয়াম নির্মাণের জন্য ১০ লক্ষ টাকা অনুদান দেওয়া হয়েছে। উত্তর দিনাজপুরের রায়গঞ্জ যা বহু ব্যাডমিন্টন খেলোয়াড় তৈরি করেছে সেখানে ইন্ডোর ব্যাডমিন্টন কোর্ট নির্মাণের জন্য ৫ লক্ষ টাকা অনুদান দেওয়া হয়েছে। ঝাড়গ্রামে "সাঁওতাল সম্প্রদায়"-এর যুবকদের নিয়ে একটি বিশেষ তিরন্দাজী প্রশিক্ষণ শিবির চালু করা হয়েছিল যারা জাতীয় স্তরের প্রতিযোগিতায় পদক লাভ করে তাদের উৎকর্ষ প্রমাণ করেছিল।

পরিশেষে, বিনীতভাবে উপস্থাপিত করছি যে আমার বিভাগের খেলাধুলার ক্ষেত্রে কাঙ্ক্ষিত লক্ষ্যে পৌঁছতে এখনও 'অনেক দূর এগোতে হবে।' কিন্তু আমাদের লক্ষ্য পূরণে আমরা দৃঢ়ভাবে অঙ্গীকারবদ্ধ যখন আমাদের স্লোগান 'ALTIUS, CITIUS AND FORTIUS' চলতেই থাকবে।

**শারীরশিক্ষা**

গত আর্থিক বছরেও বিদ্যালয়গুলিতে শারীরশিক্ষাচর্চার সুযোগ সম্প্রসারিত করার উপর গুরুত্ব আরোপ করা হয়েছে। স্কুল গেম্‌স ফেডারেশন আয়োজিত জাতীয় বিদ্যালয় ক্রীড়ায় এ রাজ্যের বিদ্যালয়ের ছেলেমেয়েরা আগের মতোই তাদের উৎকর্ষ বজায় রেখেছে। বেশ কিছু বালক-বালিকা স্পোর্টস অথরিটি অফ্ ইন্ডিয়া প্রদত্ত জাতীয় ক্রীড়া প্রতিভা স্কলারশিপ পাবে বলে আশা করা হচ্ছে।

**জাতীয় সমরশিক্ষার্থী বাহিনী (এন. সি. সি.)**

এই সর্বভারতীয় সংস্থাটির পশ্চিমবঙ্গ শাখা নিজেকে একটি সুগঠিত এবং যোগ্য বাহিনী হিসাবে প্রতিষ্ঠিত করেছে। পদাতিক, নৌ এবং বিমানবাহিনীর অপিসাররা রাজ্যের বিদ্যালয় ও মহাবিদ্যালয়ের ছাত্রছাত্রীদের সামরিক প্রশিক্ষণ দিয়ে আসছেন। এন. সি. সি. শাখা কার্যালয়ে এবং ৬টি এন. সি. সি. হেড কোয়ার্টার্সকে রাজ্য সরকার পরিকাঠামোগত ও কর্মীগত সুযোগ দিয়ে আসছে। এন. সি. সি. অন্যান্য কর্মকান্ড যথা, ট্রেকিং, ক্যাম্পিং, পর্বতাভিযান, দুঃসাহসিক অভিযান, সমাজসেবা প্রভৃতি যথারীতি গ্রহণ করেছিল। জাতীয় সংহতি প্রকল্পে এ রাজ্যের সমরশিক্ষার্থী বাহিনী তাদের উৎকর্ষ দেখিয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কটি কথা বলে আমি আমার দাবিটি সভার অনুমোদনের জন্য পেশ করছি।

**DEMAND No. 32**

**Major Heads : 2210—Medical and Public Health (Excluding Public Health) and 4210—Capital Outlay on Medical and Public**

**Health (Excluding Public Health)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1062,10,76,000 only be granted for expenditure under Demand No. 32, Major Head : "2210—Medical and Public Health (Excluding Public Health) and 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health)" during the year 2000-2001

(This is inclusive of a total sum of Rs.350.49,55,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Partha De & Smt. Minati Ghosh on Demand Nos. 32, 33, 34 was taken is read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৩২নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২২১০—চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য ব্যতিরেকে)" এবং ৪২১০—চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য ব্যতিরেকে) সম্পর্কে মূলধন বিনিয়োগ" বাবদ ব্যয় নির্বাহের জন্য ১০৬৯,১০,৭৬,০০০ (এক হাজার ঊনসত্তর কোটি দশ লক্ষ ছিয়াত্তর হাজার) টাকা এ বছরের ভোট-অন-অ্যাকাউন্ট মাধ্যমে ইতিমধ্যে মঞ্জুরীকৃত মোট বরাদ্দ—৩৫০,৪৯,৫৫,০০০ (তিন শত পঞ্চাশ কোটি ঊনপঞ্চাশ লক্ষ পঞ্চান্ন হাজার) টাকা সমেত মঞ্জুর করা হোক।

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ৩৩নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২২১০—চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য)" বাবদ ব্যয় নির্বাহের জন্য ১৫৫,৭৯,১২,০০০ (এক শত পঞ্চান্ন কোটি ঊনআশি লক্ষ বার হাজার) টাকা এ বছরের ভোট-অন-অ্যাকাউন্ট মাধ্যমে ইতিমধ্যে মঞ্জুরীকৃত মোট বরাদ্দ ৫১,৪১,১১,০০০ (একান্ন কোটি একচল্লিশ লক্ষ এগার হাজার) টাকা সমেত মঞ্জুর করা হোক।

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ৩৪নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২২১০—পরিবার কল্যাণ" বাবদ ব্যয় নির্বাহের জন্য ১৫৬,৫৩,৬৫,০০০ (এক শত ছাপান্ন কোটি তিপান্ন লক্ষ পঁয়ষট্টি হাজার) টাকা এ বছরের ভোট-অন-অ্যাকাউন্ট মাধ্যমে মঞ্জুরীকৃত মোট বরাদ্দ ৫১,৬৫,৭০,০০০ (একান্ন কোটি পঁয়ষট্টি লক্ষ সত্তর হাজার) টাকা সমেত মঞ্জুর করা হোক।

মহাশয়,

মুক্তবাণিজ্য আর বিশ্বায়নের পরিপ্রেক্ষিতে, রোগ সম্পর্কিত ব্যাপারে প্রচার মাধ্যমগুলির একপেশে ঢক্কানিনাদ, স্বাস্থ্যকে কেন্দ্র করে বাণিজ্য, পণ্যমনষ্কতা, রোগ নির্ণয় আর নিরাময়ে প্রচুর ব্যয় সাপেক্ষ প্রযুক্তির চাহিদা, মানবসম্পদ উন্নয়নের ক্ষেত্রে সরকারের ভূমিকাকে ছোট করে দেখার ক্ষেত্রে বৃহৎ শক্তিবর্গ আর জাতীয় স্তরের কর্তৃপক্ষের ভূমিকা—সব মিলে উদ্ভূত এক অদ্ভূত পরিবেশে 'সকলের জন্য স্বাস্থ্য' অর্জনের প্রার্থিত পথে পদক্ষেপ করাই ক্রমশ দুরূহ হয়ে উঠছে। প্রয়োজনীয় আর্থিক সংস্থানের অভাব এবং স্বাস্থ্য-সংশ্লিষ্ট বেশ কিছু মহলে প্রয়োজনীয় মানসিকতার অভাব পরিস্থিতিকে আরও বেশি প্রতিকূল করে তুলেছে।

এতদ্‌সত্ত্বেও স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ বিভাগের সব কটি শাখার কার্যকর ভূমিকা পশ্চিমবাংলাকে জন্মহার, মৃত্যুহার এবং শিশুমৃত্যুর হারের হ্রাসের নিরীখে ভারতের তিনটি অগ্রণী রাজ্যের অন্যতম হিসেবে তুলে এনেছে। শহরাঞ্চলে জন্মহার, মৃত্যুহার এবং শিশুমৃত্যুর হারের হ্রাসের সূচকের হিসাব পশ্চিমবাংলা ভারতের সবকটি রাজ্যের শীর্ষস্থানে রয়েছে।

পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্য ব্যবস্থাপনা শুধু যে, প্রতিবেশী রাজ্যসমূহ সহ এই রাজ্যের বেশির ভাগ অসুস্থ্য মানুষের নানারকম বিশেষজ্ঞ চিকিৎসা ও সাধারণ রোগের চিকিৎসার ব্যবস্থা করার ব্যাপারে কার্যকারিতা দেখিয়েছে তাই নয়, উপরন্তু নানারকম প্রাকৃতিক দুর্যোগ ও গাইসাল ট্রেন দুর্ঘটনা সহ অন্যান্য দুর্ঘটনার শিকার জনগণের চিকিৎসার ব্যাপারেও এর পারদর্শিতা দেখিয়েছে।

বিগত বছরগুলিতে আমাদের প্রধান লক্ষ্য ছিল, স্থানীয় স্তরে নির্বাচিত প্রধানত পঞ্চায়েতি রাজের মাধ্যমে স্বাস্থ্য পরিষেবার জনগণের অংশগ্রহণ এবং অপরদিকে পেশাদারি স্বাস্থ্য পরিসেবকদের কেন্দ্রে রেখে সংশ্লিষ্ট আধা পেশাদার এবং স্বেচ্ছাসেবী সংস্থাসমূহের একটি বিরাট অংশকে স্বাস্থ্য সংক্রান্ত ব্যাপারে অংশগ্রহণ করানো এবং উপ-স্বাস্থ্য কেন্দ্র স্তরের কার্যাবলীকে ক্রমাগত উজ্জীবিত করা।

রাজ্যব্যাপি উপ-স্বাস্থ্য কেন্দ্র থেকে দ্বিতীয় স্তরের হাসপাতাল সমূহে স্বাস্থ্য পরিষেবা, ব্যবস্থাপনার প্রাথমিক স্তরে উন্নতি, এবং মূল্যায়নের জন্যে সরকারি প্রকল্পসমূহকে বিদেশি সাহায্যপুষ্ট প্রকল্পকে (বিশ্বব্যাঙ্ক, জার্মান, যুক্তরাজ্য) সুসংহত করা হচ্ছে, অন্যদিকে চিকিৎসা শিক্ষা এবং তৃতীয় স্তরের হাসপাতাল সমূহের উন্নতির জন্য রাজ্যের নিজস্ব সম্পদকে অগ্রাধিকারের ভিত্তিতে ব্যবহার করা হচ্ছে।

**রাজ্য স্বাস্থ্য ব্যবস্থা উন্নয়ন প্রকল্প ঃ—২**

বিশ্বব্যাঙ্কের সহায়তায় ৭০১ কোটি টাকার, পাঁচ বছর মেয়াদী প্রকল্পের অধীনে বর্তমানে ২২টি হাসপাতাল আনা হয়েছে, যার মধ্যে ১৮টি জেলা হাসপাতাল। বাঁকুড়া ও বর্ধমানের মেডিক্যাল কলেজ হাসপাতাল এবং শিলিগুড়ি হাসপাতাল এই প্রকল্পের আওতায় আনা হয়েছে। এছাড়া, এই প্রকল্পের অধীনে ৬৪টি মহকুমা হাসপাতাল, রাজ্য সাধারণ হাসপাতাল, ৯৪টি গ্রামীণ হাসপাতাল এবং সুন্দরবন এলাকার ৩৬টি ব্লক প্রাথমিক / প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে। প্রকল্পভুক্ত ১৭৩টি হাসপাতালে বাস্তুবিভাগের কাজ আরম্ভ করার আদেশ দেওয়া হয়েছে এবং বর্তমানে কাজের অগ্রগতি বিভিন্ন পর্যায়ে রয়েছে। প্রকল্পটি আরম্ভ থেকে আজ পর্যন্ত ৩৭.৬৯ কোটি টাকার যন্ত্রপাতি সরবরাহের জন্য আদেশ দেওয়া হয়েছে। তাছাড়াও এণ্ডোস্কোপি, আলট্রাসোনোগ্রাফি, ল্যাপ্রোস্কোপি এবং অ্যানাসথেসিয়া প্রভৃতি বিশেষ বিশেষ বিষয়ে প্রশিক্ষণ দেওয়া হয়। তদুপরি এ. আর. ভি. এবং এ. ভি. এস. সহ অন্যান্য ব্যবহার্য্য চোটখাটো যন্ত্রপাতি এবং অন্তর্যোগাযোগের ব্যবস্থা সহ ওযুধপত্র সংগ্রহের জন্য ৪১.৩৯ কোটি টাকা জেলাগুলিকে বরাদ্দ করা হয়েছে। সুন্দরবন এলাকায় অর্ধেকের বেশি স্বাস্থ্য কেন্দ্র সংশ্লিষ্ট রেফারেন্স হাসপাতালগুলির সাথে বেতার সংযোগ স্থাপিত হয়েছে।

বর্তমানে অনুমোদিত পদগুলি ছাড়াও বিভিন্ন প্রজেক্ট হাসপাতালে কর্মীসংখ্যা নিশ্চিত করতে বিভিন্ন ধবনের আরও ১২০০টি পদ সৃষ্টি করা হয়েছে। বিশেষজ্ঞ, বিশেষ করে অজ্ঞানকারী, রঞ্জনরশ্মি বিশারদ ইত্যাদি পদগলি পুরণের ক্ষেত্রে এই প্রকল্পটি বিশেষ অসুবিধার সম্মুখীন হচ্ছে। পরক্ষামূলক জেলা হিসাবে নদীয়ার ১৩টি প্রোজেক্ট হাসপাতালে সহায়ক ব্যবস্থা চালু করা হয়েছে। ডাক্তারদের আদর্শ চিকিৎসা ব্যবস্থা অনুসরণের জন্য প্রশিক্ষণ দেওয়া হচ্ছে।

জনগণের প্রয়োজন নির্ধারণ এবং এই প্রকল্পের জন্য একটি কার্যকর আই. ই. সি. প্রকল্পের সুপারিশের জন্য দুটি পরামর্শদান সংস্থাকে নিযুক্ত করা হয়েছে, যারা বিভিন্ন জেলায় এলাকা ভিত্তিক বিশেষ প্রয়োজনগুলি বিশ্লেষণ করবেন। এই ব্যাপারে একটি আই. ই. সি. পদ্ধতি তৈরি করা হয়েছে এবং সেটি জেলা শাসকদের কাছে জেলা ভিত্তিক পরিকল্পনা তৈরির জন্য পাঠানো হয়েছে।

বিভিন্ন আধিকারিক এবং সংশ্লিষ্ট কর্মচারিদের কলকাতায় অবস্থিত মেডিক্যাল কলেজ এবং জেলা হাসপাতালগুলিতে প্রশিক্ষণ দেওয়া হচ্ছে।

১৯৯৯ সালের নভেম্বর মাসে এই প্রকল্পের মধ্যবর্তী পর্যালোচনা প্রতিবেদনে বিশ্বব্যাঙ্কের দল নিম্নোক্ত মন্তব্য করেছেন, "এই প্রকল্পটি রচনার লক্ষ্যের উন্নতি

সন্তোষজনক এবং বর্তমানে পশ্চিমবঙ্গে এই প্রকল্পটি রূপায়ণও সন্তোষজনক। গত ৯ মাসে বিশেষ করে গত ৪ মাসে ইহার বর্ধিত কার্যকলাপ এবং বিলিবন্টন ব্যবস্থাপনা প্রকল্পটি যে ঠিক সময়ে শেষ হবে তার আশাপ্রদ ইঙ্গিত বহন করছে। এই দলটি অবশিষ্ট প্রকল্প সময়সীমার পরিচালনা পর্যালোচনা করেছেন এবং বিশ্বাস করেন গত এক বছর ধরে এই প্রকল্পে যে গুরুত্ব দেওয়া হয়েছে তা অব্যাহত রাখতে পারলে এটি পূরণ করা যাবে। এই প্রকল্পের পরিচালনা ব্যবস্থা এবং তহবিল নিয়ন্ত্রণের পদ্ধতি ঠিকভাবে চলছে।"

**প্রাথমিক স্বাস্থ্য সুরক্ষা ঃ**

নূতন স্বাস্থ্য কেন্দ্র খোলার পরিবর্তে বিদ্যমান স্বাস্থ্য কেন্দ্রগুলির উন্নতি সাধন ও শক্তিশালী করণের যে প্রচলিত নীতি বর্তমানে চালু আছে তা বজায় থাকবে। যদিও এই উন্নতি সাধনে বিশেষ প্রয়োজনীয় ক্ষেত্রগুলি বি. এম. এস.-এর অর্থের সাহায্যে পূরণ করা হবে। ৩৭টি হাসপাতাল/স্বাস্থ্যকেন্দ্র মেরামতি, পুনঃনবীকরণ ইত্যাদি কাজের জন্য মোট ২ কোটি টাকার মঞ্জুরি দেওয়া হয়েছে। সল্টলেক রাজ্য সাধার হাসপাতাল, বারুইপুর, ক্যানিং, কাকদ্বীপ ও রঘুনাথপুর গ্রামীণ হাসপাতালগুলিকে মহকুমা হাসপাতালে রূপায়িত করা হয়েছে। রসিদপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে ব্লক স্বাস্থ্যকেন্দ্রে উন্নীত করা হয়েছে। মেদিনীপুর জেলার শিউলিপুর, চাইপাট এবং হুগলি জেলার চাপসারা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র খোলার জন্য প্রয়োজনীয় পদগুলির মঞ্জুরি দেওয়া হয়েছে। খাতরা, হলদিয়া ও খগপুরে মহকুমার সহকারি মুখ্য স্বাস্থ্য অধিকর্তার কার্যালয় খোলার জন্য মঞ্জুরি দেওয়া হয়েছে। বাঁকুড়া জেলার খেজুরিয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটির পরিচালনার দায়িত্ব রাণীবাঁধ পঞ্চায়েত সমিতিকে দেওয়া হয়েছে এবং তারা মুর্শিদাবাদ জেলার জিয়াগঞ্জ খৃষ্ট্রীয় সেবাসদনের পরিচালনার ভার হস্তান্তর করার বিষয়টি সরকারের বিশেষ বিবেচনাধীন এবং আশা করা যায় যে, শীঘ্রই প্রস্তাব দুটি রূপায়িত হবে।

জেলার বিভিন্ন স্বাস্থ্যকেন্দ্র ও হাসপাতালে আরও উন্নততর স্বাস্থ্য পরিষেবার জন্য বিভিন্ন পর্যায়ে ৮৮টি পদ সৃষ্টি করা হয়েছে। মেদিনীপুর ও পুরুলিয়া জেলায় ২টি নুতন অ্যাকুপাংচার কেন্দ্র স্থাপন করা হয়েছে। ১৯৯৯-২০০০ সালে বিভিন্ন জেলায় বুনিয়াদি নিম্নতম সেবা প্রকল্পে ২ কিস্তিতে মোট ১৫ কোটি টাকার মঞ্জুরি এবং বরাদ্দ হয়েছে।

জনকৃত্য আয়োগ কর্তৃক নির্বাচিত প্রার্থীদের মধ্য থেকে চিকিৎসকদের শূণ্যপদ পূরণের জন্য পদক্ষেপ নেওয়া হয়েছে এবং এরই পাশাপাশি জরুরি প্রয়োজন মেটানোর জন্য অস্থায়ী ব্যবস্থা হিসাবে চুক্তির ভিত্তিতে ডাক্তার নিয়োগের ব্যবস্থা চালু রাখা হতে পারে। জনকৃত্য আয়োগ কর্তৃক নির্বাচিত ৮৬৮ জন প্রার্থীকে নিয়োগপত্র দেওয়া হয়েছে যার ভিতর ৫১৫ জন (আনুমানিক) ইতিমধ্যেই যোগদান করেছেন। ৪৭৯ প্রার্থীর আরও

একটি তালিকা এদের কাছ থেকে পাওয়া গেছে, যাদের নিয়মাফিক কাগজপত্র দেখার পর নিয়োগপত্র দেওয়া হবে।

আদালতের বিবেচনাধীন থাকার জন্য ৪৪ জন এক্স-রে টেকনিসিয়ানের নিয়োগের জন্য পরীক্ষা নেওয়া সম্ভব হয়নি।

শূণ্য পদগুলিতে নির্বাচিত ৪০ জন চক্ষু পরীক্ষা সহায়কের নিয়োগপত্র শীঘ্রই দেওয়া হবে। ২৪০ জ নির্বাচিত পরীক্ষাগার সহায়কের মধ্যে ১৯১ জন প্রার্থীকে নিয়োগপত্র দেওয়া হয়েছে। তফসিলি জাতি/তফসিলি উপজাতি প্রার্থীদের জন্য সংরক্ষিত ১০টি পদ পূরণের ব্যবস্থা হচ্ছে, বাকি ৩৯ জনকে আইনগত জটিলতার জন্য নিয়োগপত্র দেওয়া যায়নি। ২৭ জন ফার্মাসিস্টকে এই বছরে নিয়োগপত্র দেওয়া হয়েছে।

**জনস্বাস্থ্য ঃ**

নজরদারি পদ্ধতিতে দ্রুত রোগ নির্ণয় ও চটজলদি চিকিৎসা ব্যবস্থার দ্বারা ম্যালেরিয়া নিয়ন্ত্রণের পদক্ষেপ নেওয়া হয়েছে। চিকিৎসাকেন্দ্রগুলিতে ক্লোরোকুইন যথেষ্ট পরিমাণ মজুত রাখা এবং অন্যান্য রোগ উপশমকারী ওষুধপত্রের যোগান সুনিশ্চিত করা হয়েছে। ডি. ডি. টি. ৫০ শতাংশ স্প্রে সহ মশকলার্ভা বিনাশকারী আধুনিক ওষুধের ব্যবহার ম্যালেরিয়া প্রবণ এলাকায় চালু রাখা হবে। যদিও বর্তমান বছরে ম্যালেরিয়া সংক্রমণের ঘটনা বৃদ্ধি পেয়েছে তথাপি তুলনামূলকভাবে এই রোগে মৃত্যুর হার কমেছে, যেমন—১৯৯৮ সালের ৮৮,৭৫০ জন রোগাক্রান্তদের মধ্যে ৭৭ জন মারা গেছেন কিন্তু ১৯৯৯ সালের অক্টোবর পর্যন্ত ১,৪৫,৩৭৫ জনের মধ্যে ৯৭ জন মারা গেছেন। এই রোগকে প্রতিরোধ করতে হলে, রোগ দূরীকরণে মানুষের সক্রিয় অংশ গ্রহণ, মশক জন্মানোর উৎসস্থলগুলি নির্মূলীকরণসহ জ্বর শুরু হওয়া মাত্র চিকিৎসাকেন্দ্রে ও স্বাস্থ্যকেন্দ্রে যোগাযোগ করা জরুরি।

কালাজ্বরের ক্ষেত্রে ২৬.১১.৯৯ থেকে ১০.১২.৯৯ পর্যন্ত রোগপ্রবণ জেলাগুলিতে কালাজ্বর পক্ষ উদ্‌যাপন করা হয়েছে। কুষ্ঠ নিয়ন্ত্রণের ক্ষেত্রে বাড়িতে বাড়িতে জনে জনে রোগাক্রান্তের খোঁজ নেওয়ার কর্মসূচি নেওয়া হয়েছে এবং এর দ্বারা ৩৮,৯২৩ জন নতুন রোগীকে সনাক্ত করা গেছে।

১৯৯৯ সালের জুলাই মাসে রোগাক্রান্তের হার প্রতি ১০,০০০-এ ৬.৪ থেকে কমে ৪.৫ হয়েছে।

সাধারণ কর্মসূচির অতিরিক্ত হিসাবে রাজ্য সরকার পরিবর্তিত জাতীয় যক্ষা নিয়ন্ত্রণের কর্মসূচির অধীনে ভারত সরকারের মাধ্যমে বিশ্বব্যাঙ্কের সহায়তা গ্রহণ করছে। এই কর্মসূচিটি ধাপে ধাপে রূপায়িত হচ্ছে এবং এই প্রকল্পের অধীনে কাজকর্ম ইতিমধ্যে

কলকাতা সহ ১৩টি জেলায় শুরু হয়েছে। অবশিষ্ট জেলাগুলিতে এই প্রকল্পের অধীনে কাজকর্ম আগামী বছর শুরু হবে।

অন্ধত্ব নিবারণ কর্মসূচির ক্ষেত্রে আমাদের কাজকর্ম বিশেষভাবে উল্লেখযোগ্য। ১৯৯৮-১৯৯৯ সালে ১,৮৪,৮০০ জনের ছানি অপারেশনের লক্ষ্যমাত্রার মধ্যে ১,৬৮,৩৩৭ জনের অপারেশন সম্পূর্ণ করা গেছে। ১৯৯৯-২০০০ সালে উক্ত লক্ষ্যসীমা ছিল ২,০০,০০০ তার মধ্যে সম্পন্ন হয়েছে ১,৫৩,৪২২টি অপারেশন। তাছাড়াও অন্যান্য জনস্বাস্থ্য কর্মসূচি অন্তর্গত ফাইলেরিয়া, গলগন্ড ও উদারাময় রোগসমূহের ক্ষেত্রে যথারীতি চিকিৎসা চলবে।

**ভারতীয় চিকিৎসা পদ্ধতি ও হোমিওপ্যাথি ঃ**

সরকার ভারতীয় চিকিৎসা পদ্ধতি ও হোমিওপ্যাথি চিকিৎসার পদ্ধতি অব্যাহত রাখতে আগ্রহী, কারণ এটি দরিদ্র জনসাধারণ বিশেষ করে গ্রামাঞ্চলে বসবাসকারি জনগণের কাছে ব্যাপক ভাবে সমাদৃত হয়েছে। হোমিওপ্যাথি ক্ষেত্রে অধিগৃহীত কলেজগুলিতে কিছু সংখ্যক শিক্ষকদের শূণ্যপদ এবং অধ্যক্ষদের পদগুলি পূরণের জন্য সরকার পদক্ষেপ নিয়েছেন। কলকাতা বিশ্ববিদ্যালয় কর্তৃক অনুমোদিত মেট্রোপলিটন হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ ও হাসপাতালকে বি. এইচ. এম. এস. (স্নাতক) শ্রেণী পঠন-পাঠনের বিষয়ে অনুমতি দেওয়া হয়েছে। ডুমুরজোলায় অবস্থিত মহেশ ভট্টাচর্য হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ ও হাসপাতালে অন্তঃ বিভাগ খোলা হয়েছে। আশা করা যায় এই নতুন ভবনে অন্যান্য বিভাগগুলিকে শীঘ্রই স্থানান্তরিত করা হবে। ৬৩ নং আচার্য প্রফুল্লচন্দ্র সরণীতে অবস্থিত বাড়িটির সংস্কারের পর এখানেও অন্তর্বিভাগ চালু হবে বলে সরকার আশা করেন। কলকাতা হোমিওপ্যাথিক, ডি. এন. দে. হোমিওপ্যাথিক এবং মহেশ ভট্টাচার্য হোমিওপ্যাথিক কলেজগুলির উন্নতি বিধানের জন্য অর্থের ব্যবস্থা করা হয়েছে। সমস্ত জাতীয় কর্মসূচি রূপায়নে হোমিওপ্যাথি ডাক্তারদেরও সরকার সামিল করছেন।

আগামী বছরগুলিতে (ক) ১০০টি অতিরিক্ত হোমিওপ্যাথিক ডিসপেন্সারি স্থাপন, (খ) যে সমস্ত ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার আছেন সেখানকার জন্য ১০৫টি কমপাউন্ডার এবং ১০৫টি চতুর্থ শ্রেণীর পদ সৃষ্টি, (গ) হোমিওপ্যাথি আধিকারিকের উন্নতিসাধন, (ঘ) হোমিওপ্যাথিক কলেজগুলিতে বিদ্যুতের ব্যবস্থা করার জন্য অর্থের সংস্থান করা, (ঙ) গ্রন্থাগারগুলির উন্নতির জন্য অর্থের সংস্থান করা, (চ) অধীগৃহীত স্নাতক পর্যায়ের কলেজগুলির জন্য আদর্শকর্মী (শিক্ষক ও অশিক্ষক) অনুমোদন করার বিষয়গুলি আমাদের বিবেচনাধীন রয়েছে।

জে. বি. রায় রাজ্য আয়ুর্বেদিক মেডিক্যাল কলেজ ও হাসপাতাল রাজ্যের একমাত্র স্নাতক পর্যায়ের আয়ুর্বেদিক কলেজ ও হাসপাতাল যেখানে বর্তমানে ৬০ জন ছাত্রের

ভর্তির ব্যবস্থা আছে। এই কলেজটির উন্নতি বিধানের জন্য সি. সি. আই. এম.-এর চাহিদা মতো শিক্ষক এবং অশিক্ষক পদ সৃষ্টি এবং তা পূরণের জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। ছাত্র ভর্তির ক্ষমতা বাড়িয়ে ৯০ জন করা হবে। কলকাতাস্থ শ্যামাদাস বৈদ্যশাস্ত্রপীঠ ইনস্টিটিউট অফ পোস্ট গ্র্যাজুয়েট আয়ুর্বেদিক এডুকেশন এবং রিসার্চ বর্তমানে যে চারটি এম. ডি. পাঠক্রমের শিক্ষা দেওয়া হয় সেখানে আরও দুইটি নূতন বিভাগ যথা শৈল শলাকা এবং প্রসূতিতন্ত্র খোলার মাধ্যমে উন্নতি করা হবে। বর্তমানে চালু আয়ুর্বেদিক চিকিৎসার ব্যবস্থাদি বজায় থাকবে।

বর্তমানে চালু ইউনানী চিকিৎসা ব্যবস্থা বজায় রাখা হবে এবং শহরাঞ্চলে একটি এবং গ্রামাঞ্চলে একটি ডিস্‌পেন্সারির মঞ্জুরি দেওয়া হয়েছে।

১৯৯৯-২০০০ সালে নদীয়া জেলার কল্যাণীতে সুসংহত আয়ুর্বেদিক ও হোমিওপ্যাথিক ঔষধ উৎপাদন কেন্দ্র, গবেষণা ও ঔষধ পরীক্ষাগার এবং ঔষধি সংগ্রহশালাতে অম্লজনিত, স্ত্রীরোগ, গেঁটেবাত ইত্যাদি রোগের ঔষধ সমেত ৩৩ রকমের ঔষধে প্রায় ১২,০০০ কেজি ঔষধি চূর্ণ উৎপন্ন হয়েছে। প্রায় ৪০ রকমের বেশি ঔষধি গাছের একটি সুন্দর বাগান কল্যাণীতে তৈরি করা হয়েছে। এই কেন্দ্রটিকে আয়ুর্বেদ ঔষধের জি. এম. পি. ম্যানুফ্যাকচারিং কেন্দ্র হিসাবে উন্নীত করার জন্য প্রয়োজনীয় সংস্কার সাধনের উদ্দেশ্যে অর্থ মঞ্জুরি দেওয়া হয়েছে।

**পরিবার কল্যাণ ঃ মাতৃ ও শিশু স্বাস্থ্য পরিচর্যা ঃ**

এই রাজ্যে পরিবার কল্যাণ প্রকল্প রূপায়নে এক প্রয়োজনানুগ পরিবর্তন করা হয়েছে এবং পরিবার কল্যাণ মাতৃত্ব এবং শিশু স্বাস্থ্য ইত্যাদির মতো সমস্ত প্রকল্পগুলি প্রজনন এবং শিশু স্বাস্থ্য প্রকল্পে অন্তর্ভুক্ত করা হয়েছে। (এই প্রকল্পটির লক্ষ্য পরিবার কল্যাণ, সার্বিক টিকাকরণ কর্মসূচি, উদরাময় রোগসমূহ এবং জটিল শ্বাস সংক্রামণ রোগের চিকিৎসা, নবজাতকের যত্ন, ধাত্রীবিদ্যা সংক্রান্ত জরুরি এবং স্বাস্থ্যকর উপায়ে গর্ভপাত, পরিষেবার মতো প্রচলিত সমস্ত প্রকল্পগুলি সহ নিম্নলিখিত আরও দুটি ক্ষেত্রকে অন্তর্ভুক্ত করা।)

১) বয়ঃসন্ধি সংক্রান্ত পরিষেবা।

২) এইচ. আই. ভি./এইডস সহ শ্বাসনালী সংক্রমণ, যৌনবাহিত রোগ সংক্রমণের প্রতিরোধ ও চিকিৎসা।

প্রজনন ও শিশুস্বাস্থ্য প্রকল্পে কেন্দ্রীয় সহায়তা যথা সরবরাহ, পূর্ত বিভাগীয় কাজ, যন্ত্রপাতি ও ঔষধ সরবরাহ, সেবিকা ও পরীক্ষাগারের কর্মী নিয়োগ ইত্যাদি অতিরিক্ত

সুবিধা সৃষ্টি করেছে। স্বেচ্ছাসেবী ক্ষেত্রে ইতিপূর্বে গঠিত রাজ্য পরিবার কল্যাণ সোসাইটি এখন প্রজনন ও শিশু স্বাস্থ্য প্রকল্পগলিকে তত্ত্বধান করছেন। ১৯৯৯ সালের এপ্রিল থেকে ডিসেম্বর মাস পর্যন্ত পশ্চিমবঙ্গে ৭.৫৬ লক্ষ দম্পতি পরিবার কল্যাণ পদ্ধতি গ্রহণ করেছে। ঐ সময়ের মধ্যে সার্বিক টিকাকরণ প্রকল্পের আওতায় এসেছেন ১০.৯০ লক্ষ মা এবং ১০.৬০ লক্ষ শিশু। বিগত বছরে একই সময়সীমার মধ্যে যতটা কাজ হয়েছিল তুলনায় এই হার যথেষ্ট বেশি। আশা করা যায় প্রায় সমস্ত অন্তঃসত্ত্বা মা ও শিশু এই সালের শেষে এই প্রকল্পের আওতাভুক্ত হবে।

১৯৯৮ সালে এই রাজ্যে জন্মহার ছিল প্রতি হাজারে ২১.৩ জন যা গড় জাতীয় হার ২৬.৪-এর থেকেও কম।

২০০০ সালের আগেই জনসংখ্যায় জাতীয় জন্মহারের লক্ষ্যমাত্রা প্রতি হাজারে ২১ জন এই রাজ্য অর্জন করবে বলে আশা করা যায়। এই রাজ্যে ১৯৯৮ সালে মৃত্যুহার ছিল ৭.৫ যা জাতীয় গড় ৯-এর তুলনায় অনেক কম। একইভাবে ১৯৯৮ সালে শিশু মৃত্যুর হার ৫৩ ছিল যা ইতিমধ্যেই ২০০০ সালের জাতীয় লক্ষ্য ৬০-এর তুলনায় অনেক কম।

০-৫ বছরের সমস্ত শিশুকে পোলিও প্রতিরোধের জন্য পোলিও প্রতিরোধ সেবনের এক নিবিড় কার্যক্রম গ্রহণ করা হয়েছে। এই প্রকল্পের ৬টি কার্যক্রমের ভিতর গোটা রাজ্যে পালস্ পোলিও টিকাকরণের ৫টি কার্যক্রম শেষে হয়েছে।

**চিকিৎসা শিক্ষা :**

চিকিৎসা শিক্ষা পাঠক্রমে এবং অনুসৃত প্রণালীসমূহে প্রয়োজনীয় পরিবর্তন আনার উদ্দেশ্যে রাজ্য সরকার এই রাজ্যে চিকিৎসা শিক্ষার উন্নতি বিধানের উপর বিশেষ অগ্রাধিকার দিয়েছেন। ২৪৯টি অতিরিক্ত শিক্ষকের পদ সৃষ্টি করা হয়েছে। বুনিয়াদি শিক্ষা পর্যায়ের শূণ্যপদগুলির একটি বড় অংশ পূরণের জ্য ডাক্তারদে সরাসরি (walk-in) সাক্ষাৎকারের ব্যবস্থা নেওয়া হয়েছে।

এই বৎসর কলকাতার বাইরের মেডিক্যাল কলেজের প্রত্যেকটিতে এম. বি. বি. এস. পাঠক্রমে ৫০টি করে অতিরিক্ত ছাত্র ভর্তি করার জন্য সরকার ব্যবস্থা নিয়ছেন। ভারতীয় মেডিক্যাল কাউন্সিল সম্প্রতি এই কলেজগুলি পরিদর্শন করে গেছেন এবং তাদের সুপারিশগুলি পরিপূরণের জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। অতিরিক্ত হিসাবে সমস্ত মেডিক্যাল কলেজ হাসপাতালগুলিকে তৃতীয় স্তরের প্রশিক্ষণ কেন্দ্র হিসাবে ব্যবহার করা হচ্ছে। সীমান্ত এলাকা উন্নয়ন প্রকল্পের মাধ্যমে রোগীদের আরও সহজলভ্যভাবে সেবার

উদ্দেশ্যে উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ হাসপাতালের বিভিন্নভাবে উন্নতি করা হয়েছে। ঐ প্রকল্পে ডায়ালিসিস ইউনিট, আই. সি. সি. ইউ/আই. টি. ইউ. সহ কার্ডিওলজি ইউনিট, টেলিকোবাল্ট ইউনিট, এন. সি. এল. সহ মানসিক ইউনিট, ড্রাগ নিরাশক্তিকরণ কেন্দ্র ইত্যাদি গড়ে উঠেছে। বিভিন্ন মেডিক্যাল কলেজগুলির সাহায্যে পোলিও আক্রান্ত প্রতিবন্ধী এবং অশক্ত রোগীদের জন্য আরও পুনঃস্থাপন শল্য চিকিৎসা শিবিরের আয়োজন করার বিষয়টি বিবেচনা করা হচ্ছে। গত বছরে কলকাতাস্থ ডাঃ বি. সি. রায় পোলিও হাসপাতালের সাহায্যে উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ হাসপাতালে এইরকম শিবিরের ব্যবস্থা করা হয়েছিল। নিরপরাধ মানসিক রোগী সমেত মানসিক স্বাস্থ্য কেন্দ্র, ড্রাগ ও নিরাশক্তিকরণ কেন্দ্রে অতিরিক্ত বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ হাসপাতালে আধুনিক ধাত্রী ও প্রসূতি কেন্দ্রটি ১৯৯৯ সালের ডিসেম্বর মাস থেকে কাজ করছে। বর্ধমান মেডিক্যাল কলেজ হাসপাতালে কোবাল্ট চিকিৎসাকেন্দ্র গত বছরের শেষ ভাগ থেকে কাজ করছে। আনুমানিক ছয় কোটি টাকা খরচে কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালের বাড়িটি পুনঃর্নবীকরণের কাজ আগামী দু-এক বছরের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়। বর্তমান স্থান সংকুলানের সমস্যা এতে সমাধান হবে। মেডিক্যাল কলেজ হাসপাতালের জন্য একটি সি. টি. স্ক্যান মেশিন কেনার প্রস্তাব অর্থ দপ্তরের বিবেচনাধীন রয়েছে। ন্যাশনাল মেডিক্যাল কলেজ হাসপাতালে সম্প্রতি বসানো কার্ডিওলজি বিভাগে ইমেজ ইনটেন্সিফায়ার এবং ইউরোলজি বিভাগে ইউরো ডায়নামিক যন্ত্রটি ভালভাবে কাজ করছে। এই হাসপাতালের ধাত্রী ও প্রসূতি বিভাগে একটি ইউ. এস. জি. মেশিন বসিয়ে আধুনিকীকরণ করা হয়েছে।

নীলরতন সরকার মেডিক্যাল কলেজ হাসপাতালে শিক্ষকদের শিক্ষণ কেন্দ্রে ৬টি প্রশিক্ষণ কার্যক্রম শেষ হয়েছে। বেশির ভাগ সংস্থাতে গ্রন্থাগারের কাজের সময় বাড়ানো হয়েছে এবং পুস্তক, পত্র-পত্রাদি কেনার জন্য অর্থ বরাদ্দ বাড়ানো হয়েছে।

ভারতীয় মেডিক্যাল কাউন্সিলের নূতন বিধান অনুসারে এম. বি. বি. এস. পাঠক্রম পুনর্বিন্যাস করা হয়েছে।

পশ্চিমবঙ্গ রাজ্য মেডিক্যাল কাউন্সিল আইনের অনুবর্তী হয়ে ৩২৭ জন সি. এইচ. এস. ও.-র জন্য একটি সংক্ষিপ্ত মেডিক্যাল ডিপ্লোমা পাঠক্রম চালু করা হয়েছে। এর ফলে কর্মরত এইসব গ্রামীণ স্বাস্থ্য আধিকারিকদের জ্ঞান এবং দক্ষতা বাড়ানো যাবে।

দীর্ঘকাল ধরে বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানে মঞ্জুরীকৃত পদগুলি শূণ্য থাকায় চিকিৎসা শিক্ষার গুণগত মান ক্ষুন্ন হচ্ছে। এইজন্য (walk-in) সরাসরি সাক্ষাৎকারের মাধ্যমে একটি বিশেষজ্ঞ কমিটির সাহায্যে শূণ্যপদগুলিতে শিক্ষক নিয়োগের প্রচেষ্টা করার জন্য সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

**নার্সিং শিক্ষা ঃ**

আগামী শিক্ষাবর্ষ থেকেই নদীয়া জেলার কৃষ্ণনগরে একটি নূতন ধাত্রীবিদ্যা (জে. এন. এম.) প্রশিক্ষণ বিদ্যালয়ের কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়। কর্মরত সেবিকাদের নিজবৃত্তিতে উচ্চতর প্রশিক্ষণের পাঠক্রমের যে সুযোগাদি ছিল তা অব্যাহত থাকবে। ৫৯৭ জন গ্রেড-২ স্টাফ সেবিকা এবং ২৮ জন জনস্বাস্থ্য সেবিকার (পি. এইচ. এন.) নিযুক্তিকরণ প্রক্রিয়া চলছে। সেবিকা শিক্ষার বিষয়ে আরও উন্নতির বিষয়টি গভীরভাবে বিবেচনা করা হচ্ছে।

**ঔষধ, সরবরাহ ও ভেষজ নিয়ন্ত্রণ ঃ**

অত্যাবশ্যক ঔষধাদির বিকেন্দ্রীকৃত সংগ্রহের প্রথা প্রবর্তনের পর আমরা বিকেন্দ্রীকৃত মূল্য পরিশোধের ব্যবস্থা প্রবর্তন করতে সক্ষম হয়েছি। বিশেষজ্ঞ কমিটির সুপারিশ অনুসারে বিভিন্ন স্তরের সরকারি হাসপাতালে পূর্ব নির্দিষ্ট ২৩৭ প্রকারের ঔষধের তালিকা বৃদ্ধি করে ২৬৮টি করা হয়েছে। বিশ্বব্যাঙ্কের আর্থিক সাহায্যে প্রস্তাবিত ভেষজ নিয়ন্ত্রণ প্রশাসন এবং ভেষজ পরীক্ষার সুযোগাদির উন্নতিকল্পে রচিত প্রকল্পটি ১৯৯৯ সালের ডিসেম্বর মাসে ভারত সরকারের সাথে আলোচনা মোতাবেক এবং তাদের সুপারিশের ভিত্তিতে পুনরায় জমা দেওয়া হয়েছে। অত্যাবশ্যকীয় ঔষধাদি সাধারণ মানুষের সাধ্যের মধ্যে পাওয়া সুনিশ্চিত করার জন্য ১৯৯৫ সালের ভেষজ প্রক্রিয়া নিয়ন্ত্রণ আদেশনামা কার্যকর করার উদ্দেশ্যে রাজ্য সরকার সমস্ত রকম প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছেন।

**নিরাপদ রক্তদান কর্মসূচি ঃ**

৫৮টি সরকারি ব্লাড ব্যাঙ্কের ভিতর ৫২টির আধুনিকীকরণ হয়েছে। এই রাজ্যে রক্তের উপাদান পৃথকীকরণের জন্য একটি কেন্দ্র আছে এবং দুইটি এইচ. আই. ভি. পরীক্ষার জন্য রেফারেন্স কেন্দ্র আছে যেখানে ন্যাকোর পরীক্ষা সংক্রান্ত নির্দেশিকা অনুসারে নিয়মিত রক্ত পরীক্ষা করা হয়। স্বেচ্ছাসেবী সংস্থাগুলিকে উৎসাহিত করা হচ্ছে, যাতে স্বেচ্ছায় রক্তদানকারী যারা, প্রায় সংগৃহীত রক্তের ৯০ শতাংশ দান করেন, তারা প্রণোদিত হন। ১৯৯৯-২০০০ সালেও ৩,৩৪,০৮৫ ইউনিট রক্ত সংগৃহীত হয়েছিল। রাজ্য রক্তসঞ্চালন কাউন্সিল বিভিন্ন ব্লাড ব্যাঙ্কে নিরাপদ রক্তদান পদ্ধতি যাতে কার্যকর করা যায় সে বিষয়ে কাজ করছেন।

**এইডস ও যৌনবাহিত রোগ প্রতিরোধ কার্যক্রম ঃ**

পশ্চিমবঙ্গ রাজ্য এইডস্ প্রতিরোধ এবং নিয়ন্ত্রণ সমিতি বর্তমানে ১৯৯৯ সালের এপ্রিল মাস থেকে কার্যকরি বিশ্বব্যাঙ্কের সহায়তাপুষ্ট জাতীয় এইডস্ নিয়ন্ত্রণ প্রকল্পের

দ্বিতীয় পর্য্যায়ের কাজ সম্পাদন করছেন। যেহেতু এই মারাত্মক রোগের কোনও কার্যকর চিকিৎসা ব্যবস্থা নেই, তাই উচ্চ প্রবণতা যুক্ত গোষ্ঠীর মধ্যে এইচ. আই. ভি./এইডস্ যৌনবাহিত রোগ সম্পর্কে প্রয়োজনীয় স্বাস্থ্য শিক্ষা এবং সচেতনতা বাড়ানোকেই এই রোগগুলির নিয়ন্ত্রণের অন্যতম পদ্ধতি বলে মনে করা হয়। যৌনবাহিত রোগের ক্ষেত্রে প্রথম অবস্থায় রোগ নিরূপণ এবং তার চিকিৎসার উপরই বিশেষভাবে জোর দেওয়া হয়েছে কারণ এদের মধ্যেই এইচ. আই. ভি. সংক্রমণের প্রবণতা অধিক দেখা যায়। বর্তমানে চালু ৫২টি যৌনবাহিত রোগের চিকিৎসাকেন্দ্রের মধ্যে ৩০টির উন্নতিসাধন করা হয়েছে। বিভিন্ন যৌনবাহিত রোগের চিকিৎসাকেন্দ্রে যাতে নিয়মিত ঔষধ সরবরাহের ব্যবস্থা বজায় থাকে তার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। সর্বস্তরের স্বাস্থ্যসেবা প্রদানের সংস্থাগুলি, শিশুবিকাশ প্রকল্পের আধিকারিকবৃন্দ, স্বরাষ্ট্র পুলিশের কর্মিবৃন্দ পঞ্চায়েতের সদস্যবৃন্দ, বেসরকারি সংস্থাসমূহ প্রভৃতিকে প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। এইডস ভয়াবহতার প্রচারের উদ্দেশ্যে অন্যান্য বছরের মতো এ বছরের ১লা ডিসেম্বরেও বিশ্বে এইডস দিবস প্রতিপালিত হয়েছিল। এইচ. আই. ভি./এইডস্ প্রতিরোধের জন্য সমস্ত চলতি কর্মসূচির মূল্যায়নে এবং একটি নির্ভরযোগ্য তথ্যভিত্তি গড়ে তোলার জন্য একটি সঠিক পদ্ধতি নির্ধারণের বিষয়ে রাজ্য সরকার আগ্রহী। এইডস্ এবং এস. টি. ডি. আক্রান্ত মানুষদের শনাক্ত করা এবং এই রোগ প্রতিরোধ করার জন্য একটি সামগ্রিক এবং স্বচ্ছ পদক্ষেপ নিতে হবে।

**তথ্য, শিক্ষা এবং সংযোগ রক্ষা বিষয়ক কার্যাবলী ঃ**

বিভিন্ন জাতীয় প্রকল্প যেমন পালস্ পোলিও টিকাকরণ, ডি. পি. টি. এবং পরিবার কল্যাণের উপায়াদি সম্পর্কে কাযকর সচেতনতা বৃদ্ধির বিষয়ে তথ্য, শিক্ষা এবং সংযোগ রক্ষা বিষয়ক কার্যাবলীর এক বিশেষ ভূমিকা আছে। নিরাপদ এবং উত্তম স্বাস্থ্য পরিচর্চার ক্ষেত্রে ব্যবহারিক পরিবর্তনের উদ্দেস্যে জনসাধারণকে সচেতন করতে বর্তমানের চালু গণমাধ্যমগুলি ছাড়াও পারস্পরিক সংযোগের উপর এখন বিশেষ জোর দেওয়া হয়েছে তৃণমূল স্তরের স্বাস্থ্যকর্মী, স্বেচ্ছাসেবী সংস্থার সঙ্গে সি. এইচ. জি. প্রশিক্ষণ প্রাপ্ত দাই জনমত গঠনের ক্ষেত্রে গুরুত্বপূর্ণ নেতৃবৃন্দ, বিদ্যালয়ের শিক্ষক, বিভিন্নস্তরের পঞ্চায়েত পদাধিকারী বৃন্দদের সংযোগরক্ষা এবং পরামর্শ দানের বিষয়টির উন্নতি সাধনের জন্য নিয়মিত প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা হয়েছে যাতে তারা যৌথভাবে একই ভাবধারা প্রচারের জন্য কাজ করতে পারেন।

ইতিমধ্যেই সংগঠিত মহিলা স্বাস্থ্য সংঘগুলিকে স্বাস্থ্যসম্পর্কিত প্রাথমিক বা তৎসহ তথ্য, শিক্ষা সংযোগ রক্ষা সম্পর্কিত কর্মসূচি রূপায়ণ, স্বাস্থ্য শিক্ষা সম্ বিভিন্ন প্রচার পুস্তিকা, গর্ভনিরোধক দ্রব্যাদি, ভিটামিন ইত্যাদি বিতরণের ভার

হয়েছে।

**মানসিক স্বাস্থ্য ঃ—**

সমস্ত জেলা হাসপাতালে এবং মেডিক্যাল কলেজগুলিতে এখন ২০টি শয্যাবিশিষ্ট আলাদা মানসিক চিকিৎসা বিভাগ চালু হয়েছে।

এই রাজ্যে মানসিক স্বাস্থ্য প্রকল্পের উন্নতি বিধানের জন্য রাজ্য স্বাস্থ্য আধিকারিকের অধীনে একটি মানসিক স্বাস্থ্য সেল গঠন করা হয়েছে।

সমস্ত মেডিক্যাল শিক্ষণ কলেজ ও হাসপাতালগুলিতে বহির্বিভাগের মাধ্যমে মানসিক স্বাস্থ্য পরিষেবার ব্যবস্থা করা হয়েছে। স্নাতকোত্তর শিক্ষক হাসপাতালে (ইন্‌স্টিটিউট অফ্ সাইকিয়াট্রিতেও) বহিঃর্বিভাগীয় ও অন্তঃর্বিভাগীয় ব্যবস্থা করা হয়েছে। কোচবিহার জেলায় প্রস্তাবিত ৩০টি শয্যাবিশিষ্ট তুফানগঞ্জ মানসিক হাসপাতালে, বর্তমানে বহির্বিভাগটি খোলা য়েছে। রাঁচিতে পশ্চিমবঙ্গ রাজ্যের জন্য সংরক্ষিত শয্যার শতকরা ১০০ জন মানসিক রোগীকেই বহরমপুরের মানসিক হাসপাতাল এবং পুরুলিয়ার মানসিক সেবাকেন্দ্র স্থানান্তরিত করা হয়েছে।

**জাতীয় ক্যানসার নিয়ন্ত্রণ প্রকল্প ঃ—**

কলিকাতায় চিত্তরঞ্জন জাতীয় ক্যানসার ইন্‌স্টিটিউট এই রাজ্যের একমাত্র আঞ্চলিক ক্যানসার নিয়ন্ত্রণ কেন্দ্র এবং এইটি জটিল ও দুরূহ ক্যানসার রোগের রেফারেন্স কেন্দ্র হিসাবে তৃতীয় স্তরের কাজ করে। এই আঞ্চলিক ক্যান্সার কেন্দ্রটি যাতে স্বাভাবিকভাবে কাজ করতে পারে সেইজন্য রাজ্য সরকার একে নিয়মিত আর্থিক অনুদান দিয়ে থাকেন এবং সমস্ত রকম সহায়তা দেন। এই রাজ্যের সমস্ত মেডিক্যাল কলেজগুলিতে কোবাল্ট চিকিৎসার ব্যবস্থা করার পরিকল্পনাও রাজ্য সরকারের আছে। ভারত সরকারের আর্থিক সহায়তায় এই রাজ্যের সমস্ত মেডিক্যাল কলেজগুলিতে মোমোগ্রাফি কেন্দ্র স্থাপনের প্রকল্পটি রচনা করা হচ্ছে। এন. সি. সি. পি.-র নির্দেশমত শিবিরের ব্যবস্থাপনা করা এবং জনসাধারণকে উদ্বুদ্ধ করা ইত্যাদি কাজে অংশ নেওয়ার জন্য স্বেচ্ছাসেবী সংস্থাগুলিকে আর্থিক অনুদানের মাধ্যমে উৎসাহ দেওয়া হয়।

**পশ্চিমবঙ্গ রাজ্য অসুস্থতা সহায়তা নিধি ঃ—**

পশ্চিমবঙ্গ রাজ্য অসুস্থ্যতা নিধি থেকে ১৩৮ জন প্রার্থীকে ১৪,৮২,৫০০ টাকা আর্থিক অনুদান মঞ্জুর করা হয়েছে। বিগত আর্থিক বছরে রাজ্য সরকার উপরোক্ত সহায়তা বিধিতে এক কোটি টাকা মঞ্জুর করেছেন।

এই কয়টি কথা বলে আমি ৩২নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২২১০—চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য ব্যতিরেকে)" এবং "৪২১০—চিকিৎসা ও জনস্বাস্থ্য খাতে মূলধনী বিনিয়োগ (জনস্বাস্থ্য ব্যতিরেকে)" এবং ৩৩ নং দাবির অন্তর্গত মুক্যখাত "২২১০—চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য)" এবং ৩৪ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২২১১—পরিবার কল্যাণ" এর ব্যয় বরাদ্দের প্রস্তাব সভায় গ্রহণের জন্য পেশ করছি।

**DEMAND No. 33**

**Major Head : 2210—Medical and Public Health (Public Health)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 155,79,12,000 only be granted for expenditure under Demand No. 33, Major Head : "2210—Medical and Public Health (Public Health)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 51,41,11,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Partha De & Smt. Minati Ghosh on Demand No. 32 printed alongwith Budget Speech on Demand No. 33 was taken as read).

**DEMAND No. 34**

**Major Head : 2211—Family Welfare**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 156,53,65,000 only be granted for expenditure under Demand No. 34, Major Head : "2211—Family Welfare" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 51,65,70,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Partha De & Smt. Minati Ghosh on Demand No. 32 printed alongwith Budget Speech on Demand No.

34 was taken as read).

**DEMAND No. 35**

**Major Head : 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 346,63,03,000 only be granted for expenditure under Demand No. 35, Major Head : "2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 173,31,52,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Gautam Deb on Demand No. 35 was taken as read).

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৩৫ নং দাবির অন্তর্ভুক্ত মুখ্যখাতে, "২২১৫—জলসরবরাহ ও অনাময় (বায়ু ও জলদূষণ প্রতিরোধ ব্যতীত)" ব্যয়-নির্বাহের জন্য ৩৪৬,৬৩,০৩,০০০.০০ (তিনশত ছেচল্লিশ কোটি তেষট্টি লক্ষ তিন হাজার) টাকা মঞ্জুর করা হোক। ইতিমধ্যে যে ১৭৩,৩১,৫২,০০০ (একশত তিয়াত্তর কোটি একত্রিশ লক্ষ বাহান্ন হাজার) টাকা অন্তর্বীকালীন ব্যয়-মঞ্জুর (vote on account) করা হয়েছে তাও উক্ত টাকার অন্তর্ভুক্ত।

২। মহাশয়, আমি এই সুযোগে আপনার মাধ্যমে রাজ্য সরকার কর্তৃক জলসরবরাহ ও অনাময় সম্পর্কে যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং ২০০০-২০০১ সালের প্রস্তাবিত কর্মসূচি সম্পর্কে কিছু তথ্য মাননীয় সদস্যদের গোচরীভূত করতে চাই।

**৩। গ্রামীণ জলসরবরাহ**

৩.১। গ্রামাঞ্চলে পানীয় জলসরবরাহ রাজ্য সরকারের মৌল ন্যূনতম পরিষেবা প্রকল্প বি. এম. এস. (B.M.S.) (পূর্বতন ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্প) এবং কেন্দ্রীয় সরকারের ত্বরান্বিত গ্রামীণ জলসরবরাহ প্রকল্প-এর মাধ্যমে কার্যকরী করা হয়। ১৯৯৯-

২০০০ সালে মৌল ন্যূনতম পরিষেবা খাতে বাজেট বরাদ্দ ছিল ৬৫ কোটি টাকা। কেন্দ্রীয় সরকার ত্বরান্বিত গ্রামীণ জলসরবরাহ খাতে প্রাথমিকভাবে ৭০.০৮ কোটি টাকা বরাদ্দ রেখেছেন। ১৯৯৯-২০০০ সালে উক্ত খাতে ইতিমধ্যে ৫৬.০৬ কোটি টাকা বিভাজন করা হয়েছে। ২০০০-২০০১ সালে মৌল ন্যূনতম পরিষেবা খাতে ৭০ কোটি টাকা বরাদ্দ রাখা হয়েছে।

৩.২। রাজ্য সরকার কর্তৃক পরিচালিত সর্বশেষ সমীক্ষায় পশ্চিমবঙ্গে ৭৯,০৩৬টি বসতি পাওয়া যায়। ১-৪-৯৯ তারিখে জলসরবরাহমাত্রার ভিত্তিতে বসতিগুলির অবস্থান নিম্নরূপ—

| | | | |
|---|---|---|---|
| (ক) পি.সি—১ | .. | ৪৩৩ | (জনপ্রতি দৈনিক জলসরবরাহের পরিমাণ দশ লিটার পর্যন্ত) |
| (খ) পি.সি.—২ | .. | ৯৫৮৭ | (জনপ্রতি দৈনিক জলসরবরাহের পরিমাণ দশ-কুড়ি লিটারের মধ্যে) |
| (গ) পি.সি.—৩ | .. | ৯৩১৩ | (জনপ্রতি দৈনিক জলসরবরাহের পরিমাণ কুড়ি-ত্রিশ লিটারের মধ্যে) |
| (ঘ) পি.সি.—৪ | .. | ৮৭৬৩ | (জনপ্রতি দৈনিক জলসরবরাহের পরিমাণ ত্রিশ-চল্লিশ লিটারের মধ্যে) |
| (ঙ) এফ.সি— | .. | ৫০,৯৩৫ | (জনপ্রতি দৈনিক জলসরবরাহের পরিমাণ চল্লিশ লিটার বা তদূর্ধ্বে) |

৩.৩। ১৯৯৯-২০০০ সালের লক্ষ্যমাত্রা ৬,৬০০ বসতির মধ্যে এ পর্যন্ত প্রাপ্ত হিসাব অনুযায়ী ৫৭০০ টি. পি. সি. বসতিতে জলসরবরাহের পরিমাণ উন্নীত করা হয়েছে। এ ছাড়া আর্সেনিক দূষণমুক্ত এলাকায় নলকূপ প্রতিস্থাপনের কাজ করা হয়েছে।

৩.৪। এন.সি. এবং পি.সি. বসতিগুলিতে জলসরবরাহের ব্যবস্থা মূলতঃ জেলা পরিষদগুলির মাধ্যমে হস্তপ্রোথিত নলকূপ, ইঁদারা ইত্যাদির সাহায্যে করা হয়। যে সমস্ত অঞ্চলে নলকূপ স্থাপনের জন্য 'রিগ' ব্যবহার করার প্রয়োজন, সে ক্ষেত্রে জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের পরিকাঠামো ব্যবহার করা হয়।

অগ্রাধিকারের ভিত্তিতে বসতিগুলিতে নলকূপ স্থাপনের জন্য এন.সি. এবং পি.সি.-১ বসতিগুলির তালিকা জেলা পরিষদগুলিকে পাঠানো হয়েছে। জেলা পরিষদগুলিকে ইতিমধ্যে মোট ১৮ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে। এতদ্‌ব্যতীত বিভাগীয় ব্যবস্থায়

'রিগ' প্রোথিত নলকূপ স্থাপনের জন্য ১০.৫০ কোটি টাকা বরাদ্দ রাখা হয়েছে। বিভাগীয় ব্যবস্থায় মাটির তলায় ১,৫০০ ফুট গভীর স্তর পর্যত বড় ব্যাসের নলকূপ স্থাপনের উপযোগী একটি নতুন 'রিগ্যন্ত্র' ক্রয়ের ব্যবস্থা করা হচ্ছে।

'রিগ্' প্রোথিত নলকূপগুলির রক্ষণাবেক্ষণের জন্য আরও ৬০ লক্ষ টাকা জেলা পরিষদগুলিকে মঞ্জুর করা হয়েছে।

৩.৫। বসতিগুলিতে নলকূপ স্থাপনের সঙ্গে সঙ্গে জনস্বাস্থ্য কারিগরি দপ্তর নলবাহিত পানীয় জলসরবরাহের প্রকল্প বিশেষ গুরুত্বের সঙ্গে গ্রহণ করেছে। দপ্তরের অব্যাহত প্রচেষ্টার ফলে নলবাহিত জলসরবরাহের ক্ষেত্রে ৩১-৩-৭৭ তারিখে গ্রামীণ এলাকায় যেখানে উপকৃত জনসংখ্যার শতকরা হার ছিল ০.৭ তা ৩১-৩-৯৯ তারিখে বেড়ে দাঁড়িয়েছে শতকরা ১৯.৬৪। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ৯২টি অসমাপ্ত নলবাহিত জলসরবরাহ প্রকল্প পুরোপুরি অথবা আংশিকভাবে সম্পূর্ণ করার জন্য বিশেষ ব্যবস্থা নেওয়া হয়েছে যাতে সেখানকার লোকেরা এর সুফল পেতে পারে। আশা করা হচ্ছে এইসব ব্যবস্থার ফলে ৩১-৩-২০০০ তারিখে উপকৃত গ্রামীণ জনসংখ্যার শতকরা হার বেড়ে দাঁড়াবে ২২।

১৯৯৯-২০০০ সালে এই দপ্তর অনেকগুলি নতুন প্রকল্পও মঞ্জুর করার ব্যবস্থা করেছে। এর মধ্যে কয়েকটি প্রকল্প যাতে ২০০১ সালের মার্চ মাসের মধ্যে শেষ করা যায়, তার জন্য সবরকম চেষ্টা করা হবে। আশা করা যায় এর ফলে নলবাহিত জলসরবরাহ প্রকল্পে উপকৃত গ্রামীণ জনসংখ্যার শতকরা হার ২০০১ সালের মার্চ মাস নাগাদ যথেষ্ট পরিমাণে বাড়বে।

৩.৬। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিযদ দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলে নেওরাখোলা জলসরবরাহ প্রকল্প ব্যতীত অন্য সমস্ত এলাকায় জলসরবরাহ ও অনাময় প্রকল্প রূপায়ণ করে। নেওরাখোলা জলসরবরাহ প্রকল্পটি জনস্বাস্থ্য কারিগরী দপ্তরের মাধ্যমে রূপায়িত হচ্ছে। ২০০০-২০০১ সালের রাজ্য পরিকল্পনা খাতে ১২৬.০০ লক্ষ টাকা এবং ত্বরান্বিত গ্রামীণ জলসরবরাহ প্রকল্পে ১২০.০০ লক্ষ টাকা দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের উদ্দেস্যে বরাদ্দের প্রস্তাব করা হচ্ছে।

৩.৭। ইস্টার্ন কোলফিল্ড কর্তৃপক্ষের কাছ থেকে অর্থ না পাওয়ায় রাণীগঞ্জ কয়লাখনি অঞ্চল জলসরবরাহ প্রকল্প (২য় পর্যায়)-এর কাজ সময়মতো শেষ করা যায়নি। প্রকল্প রূপায়ণে বিলম্বের জন্য এবং নতুন অঞ্চল অন্তর্ভুক্তির কারণে প্রকল্পের সংশোধিত অনুমিত ব্যয়ের পরিমাণ বেড়ে দংাড়িয়েছে ৫,৩২৫ লক্ষ টাকা। রাজ্য সরকার ইস্টার্ন কোলফিল্ড কর্তৃপক্ষের সম্মতি নিয়ে নিম্নলিখিত অর্থ সংস্থানের ভিত্তিতে সংশোধিত অনুমিত ব্যয় অনুমোদন করেছে।

| | | | |
|---|---|---|---|
| (১) ইস্টার্ন কোল্ডফিল্ড কর্তৃপক্ষ | .. | টাঃ | ২,৮৬৮ লক্ষ |
| (২) ত্বরান্বিত গ্রামীণ জলসরবরাহ প্রকল্প | .. | টাঃ | ১,৯২০ লক্ষ |
| (৩) মৌল নূন্যতম পরষেবা | .. | টাঃ | ৫২৭ লক্ষ |
| | | মোট টাঃ | ৫,৩২৫ লক্ষ |

এই প্রকল্পের ১১টি অঞ্চলের মধ্যে ৭টি অঞ্চলের কাজ পুরোপুরি সম্পূর্ণ হয়েছে এবং ২টি অঞ্চলের কাজ আংশিক সম্পূর্ণ হয়েছে। ৩১-৩-২০০০ এর মধ্যে ঐ ২টি আংশিক সম্পূর্ণ অঞ্চলের আরও বেশি লোককে জলসরবরাহের আওতায় আনার জন্য লক্ষ্যমাত্রা ধরা হয়েছে। ২০০০ সালের মার্চ মাসের মধ্যে বাকি অঞ্চলগুলিতেও আংশিকভাবে জল সরবরাহের লক্ষ্যমাত্রা রাখা হয়েছে। এই সময়ের মধ্যে ই. সি. এল.-এর ৬টি বিদ্যুৎ সরবরাহ ক্ষেত্রেও জলসরবরাহের লক্ষ্যমাত্রা রাখা হয়েছে। ইস্টার্ন কোলফিল্ডের প্রতিশ্রুত অর্থ যদি সময়মতো পাওয়া যায় তবে প্রকল্পের কাজ ২০০১ সালের মার্চ মাসের মধ্যে সম্পূর্ণ হয়ে যাবে আশা করা যায়।

৩.৮। যে এলাকাগুলি রাণীগঞ্জ কয়লাখনি অঞ্চল জলসরবরাহ প্রকল্প (১ম ও ২য় পর্যায়)-এর আওতাভুক্ত ছিল না, সেগুলি নিয়ে রাণীগঞ্জ কয়লাখনি অঞ্চল জলসরবরাহ প্রকল্প (৩য় পর্যায়) রচনা করা হয়েছিল। ইতিমধ্যে খনি খনন ইত্যাদির কাজ দ্রুত বিস্তৃত হওয়ায় এবং পানীয় জলের সমস্যার তীব্রতার কারণে কিছু কিছু অঞ্চলে, যেমন, জামুরিয়া, পান্ডবেশ্বর, চুরুলিয়া এবং খারবার-এ পানীয় জলসরবরাহ প্রকল্পের ব্যবস্থা করা হয়েছে। তা ছাড়াও কয়েকটি কয়লাখনিতে তাদের নিজস্ব পানীয় জলসরবরাহের ব্যবস্থা আছে। ইস্টার্ন কোলফিল্ড কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করে ৩য় পর্যায় প্রকল্পের জন্য সংশোধিত প্রকল্প এলাকা চূড়ান্ত করা হয়েছে। প্রকল্পের এলাকাটি ১৩৮ বর্গ কিঃ মিঃ জুড়ে ২৫টি মৌজা নিয়ে হবে এবং ২০২১ সালে ঐ এলাকার উপকৃত গ্রামীণ জনসংখ্যা লক্ষাধিক হবে বলে ধরা হয়েছে। তা ছাড়াও ইস্টার্ন কোলফিল্ড কর্তৃপক্ষের দৈনিক ৫৪.৫ লক্ষ লিটার জলসরবরাহ করা হবে। প্রকল্পটির মোট উৎপাদনক্ষমতা হবে দৈনিক ১০৫.২ লক্ষ লিটার এবং অনুমিত ব্যয় ধরা হয়েছে ১৯ কোটি টাকা। এই প্রকল্পে ইস্টার্ন কোলফিল্ড কর্তৃপক্ষের অংশগ্রহণের সম্মতি পাওয়া গিয়েছে এবং অতি শীঘ্র প্রকল্পটি মঞ্জুর করার ব্যবস্থা নেওয়া হয়েছে।

৪। **জলের গুণগত সমস্যা**

৪.১। ভূগর্ভস্থ জলে আর্সেনিক দূষণ

৪.১.১। রাজ্যের বিস্তীর্ণ এলাকায় ভূগর্ভস্থ জলে অনুমোদিত সীমার উর্ধ্বে আর্সেনিকের

উপস্থিতি রাজ্য সরকারের কাছে এখনও গভীর উদ্বেগের বিষয়। ব্যাপকভাবে জলের গুণগতমান পরীক্ষার ব্যবস্থা করা হয়েছে। সর্বশেষ হিসাব অনুযায়ী রাজ্যের আটটি জেলার ৬৫টি ব্লকের ৩,১৩৩টি বসতিতে আর্সেনিকের উপস্থিতি পরিলক্ষিত হয়েছে। রাজ্য পরিকল্পনাখাতে এবং কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় স্বল্পস্থায়ী বিবিধ পন্থা অবলম্বন করা হয়েছে।

৪.১.২। আর্সেনিকদুষ্ট এলাকায় আর্সেনিকমুক্ত জলসরবরাহের জন্য কেন্দ্রীয় ও রাজ্য সরকারের ৭৫ ঃ ২৫ অনুপাতে আর্থিক ব্যয় বহনের ভিত্তিতে এ পর্যন্ত নিম্নবর্ণিত চারটি প্রকল্প অনুমোদিত হয়েছে—

(ক) প্রথম পর্যায় প্রকল্প ;

(খ) দ্বিতীয় পর্যায় প্রকল্প ;

(গ) মালদহ ভূপৃষ্ঠ জলপ্রকল্প ;

(ঙ) দক্ষিণ ২৪-পরগনা ভূপৃষ্ঠ জলপ্রকল্প।

৪.১.২.১। ৮.৫৮ কোটি টাকা ব্যয়ে প্রথম পর্যায়ে কার্যপ্রকল্প সমাপ্ত হয়েছে। এই প্রকল্প অনুযায়ী ৭৫৪টি নলকূপ ও আটটি বড় ব্যাসের নলকূপ পুনঃস্থাপিত হয়েছে এবং ছয়টি নলবাহিত জলপ্রকল্প পূর্ণ রূপায়িত হয়েছে। এর ফলে ৩ লক্ষেরও বেশি লোক উপকৃত হয়েছে।

৪.১.২.২। দ্বিতীয় পর্যায় প্রকল্পে কেন্দ্রীয় সরকারের অনুমোদিত প্রকল্প অনুযায়ী ৪৫১টি নলকূপ, ১২২টি পাতকুয়া এবং ১৩টি নলবাহিত জলসরবরাহ প্রকল্পের কাজ চলছে। এই কাজ শেষ হলে ২.৭৮ লক্ষ লোক উপকৃত হবে। ১টি নলবাহিত জলসরবরাহ প্রকল্পের আংশিক রূপায়ণ এবং ৪৬৯টি নলকূপ স্থাপনের মাধ্যমে ১ লক্ষ ২৮ হাজার লোক ইতিমধ্যেই উপকৃত হয়েছে।

৪.১.২.৩। ৮৮.৪৮ কোটি টাকা অনুমোদিত ব্যয়ে মালদহ ভূপৃষ্ঠ প্রকল্পটি দ্রুততার সঙ্গে রূপায়িত হচ্ছে। প্রকল্পের উত্তরাঞ্চলের কাজ সমাপ্ত হয়েছে এবং এতে প্রায় ৩ লক্ষ লোক উপকৃত হবে। প্রকল্পের দক্ষিণাঞ্চলের কাজও চলছে।

৪.১.২.৪। দক্ষিণ ২৪-পরগনা জেলার আটটি ব্লক, দুটি পৌরসভা এবং ১৮টি পৌরসভা-বহির্ভূত শহরাঞ্চলে ২৬.৫৮ লক্ষ লোকের জন্য ২৩২.৮৪ কোটি টাকা অনুমিত ব্যয়ে দক্ষিণ ২৪-পরগণা ভূপৃষ্ঠ জলসরবরাহ প্রকল্পের কাজ আরম্ভ হয়েছে। উত্তোলন কাঠামো ও শোধনাগার ইত্যাদি স্থাপনের কাজ এগিয়ে চলেছে। প্রকল্পটিকে সত্বর রূপায়ণের জন্য সমস্তরকম প্রচেষ্টা নেওয়া হচ্ছে।

৪.১.৩। আর্সেনিক বিপদ প্রতিরোধে রাজ্য সরকারও নিজস্ব প্রকল্প গ্রহণ করেছে। ১৯৯৭-৯৮ সালে ২০৩ লক্ষ টাকা অনুমিত ব্যয়ে ৫৪১টি নলকূপ ও ২০টি পাতকুয়া স্থাপনের প্রকল্প হাতে নেওয়া হয়েছিল, যার ফলে ১.৫০ লক্ষ লোক উপকৃত হবে। অধিকাংশ কাজই ইতিমধ্যেই সম্পন্ন হয়েছে। এ বছর গোবরডাঙ্গা ও ধলতিতা জলসরবরাহ প্রকল্পে দুটি লৌহ দূরীকরণ প্ল্যাট বসানো হয়েছে যা যথেষ্ট পরিমাণে আর্সেনিকও শোধন করবে। মালদহ জেলার সাদিপুরেও সুজাপুরের মত আর একটি আর্সেনিক দূরীকরণ প্ল্যান্ট বসানোর কাজ চলছে। মার্চ ২০০০-এর মধ্যে কাজটি শেষ হবে আসা করা যায়।

৪.১.৪। উত্তর ২৪-পরগনা জেলায় আর্সেনিক দূষিত অঞ্চলগুলিতে ভাগিরথী নদী থেকে জল নিয়ে একটি ভূপৃষ্ঠ জল সরবরাহ প্রকল্প অতি সত্বর অনুমোদন করার জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানিয়েছে। চার বছরেরও অধিককাল ধরে উক্ত প্রকল্পটি ভারত সরকারের কাছে মঞ্জুরীরর অপেক্ষায় পড়ে আছে। প্রথমে প্রকল্পটিতে জাপানি সাহায্যের জন্য কেন্দ্রীয় সরকার চেষ্টা করেছিল, সেই চেষ্টা ফলপ্রসূ না হওয়ায় প্রকল্পটিতে বিশ্বব্যাঙ্কের সাহায্যের জন্য কেন্দ্রীয় সরকার বিবেচনা করছে। আর্সেনিক সাবমিশন প্রকল্প অথবা বহির্দেশীয় সহায়তা প্রকল্প হিসাবে এই প্রকল্পটি অনুমোদনের জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে বিশেষভাবে আবেদন করেছে।

৪.১.৫। বিভাগীয় বাজেট বরাদ্দ দ্বারা বিভিন্ন আর্সেনিক দূরীকরণ প্রকল্পের মাধ্যমে ৩১-১২-৯৯ তারিখ পর্যন্ত ৬.৮৫ লক্ষ লোককে বিশুদ্ধ পানীয় জলসরবরাহ করা সম্ভব হয়েছে। আর্সেনিক দূরীকরণ প্রকল্প ছাড়াও মৌল ন্যূনতম পরিষেবা অথবা ত্বরান্বিত গ্রামীণ জলসরবরাহ প্রকল্পের মাধ্যমে নলবাহিত জলসরবরাহ প্রকল্প রূপায়ণ করে বিশুদ্ধ পানীয় জলসরবরাহ করা হয়। আর্সেনিক দূষিত ব্লকগুলিতে এই ধরনের প্রকল্পগুলিতে উপকৃত জনসংখ্যা ধরে ৩১-১২-৯৯ পর্যন্ত মোট ২৮.৫১ লক্ষ লোক উপকৃত হয়েছে। ৩১-১২-২০০০ তারিখের মধ্যে আশা করা যায় এই সংখ্যা বৃদ্ধি পেয়ে ৩৬.৫০ লক্ষ দাঁড়াবে।

৪.১.৬। রাজ্য সরকার আর্সেনিক অধ্যুষিত ৮টি জেলায় ইতিমধ্যেই জলের গুণাগুন নির্ণয়ের পরীক্ষাগার স্থাপন করেছেন। এ ছাড়াও, কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় বিধাননগরে একটি কেন্দ্রীয় পরীক্ষাগার স্থাপন করা হয়েছে। পরীক্ষাগারটিকে সারা দেশের মধ্যে একটি আর্সেনিক নিরাময় কেন্দ্র হিসাবে উন্নীত করার ব্যবস্থা নেওয়া হচ্ছে। রাজ্যের আরও ৭টি জেলাতে পরীক্ষাগার স্থাপনের ব্যবস্থা নেওয়া হয়েছে।

৪.১.৭। এ. আই. আই. এইচ. পি. এইচ ; পি. এইচ. ই. ডি. ; বি. ই. কলেজ এবং অন্যান্য প্রতিষ্ঠান কর্তৃক হস্তচালিত নলকূপসমূহের ব্যবহারের উপযোগী আর্সেনিক দূরীকরণ

প্ল্যান্ট উদ্ভাবনের কাজ চলছে। বিদেশি প্রযুক্তিও পরীক্ষা করে দেখা হচ্ছে।

ভূ-গর্ভস্থ জলে আর্সেনিক দূষণের সমস্যা এবং তার প্রতিকারের উপায় বিশেষত বিভিন্ন প্রযুক্তির সফল প্রয়োগ এবং আর্সেনিক দূরীকরণ প্ল্যান্ট অথবা পরিস্রাবক থেকে নিষ্কাশিত আর্সেনিকমিশ্রিত বর্জ্য পদার্থের নিরাপদ নিষ্পত্তি সম্বন্ধে বিভিন্ন দেশের বিশেষজ্ঞদের সঙ্গে মতবিনিময়ের উদ্দেশ্যে এই বছরের জানুয়ারি মাসে কলিকাতায় একটি আন্তর্জাতিক সম্মেলনের আয়োজন করা হয়েছিল। ঐ সম্মেলনে ১৮টি দেশের বিশেষজ্ঞরা আলোচনায় অংশগ্রহণ করেছিলেন।

৪.১.৮। জনসাধারণের সক্রিয় অংশগ্রহণ এবং সহযোগিতা সুনিশ্চিত করতে রাজ্য সরকার এ.আই.আই.এইচ.পি.এইচ.-এর সহযোগিতায় পঞ্চায়েত, স্থানীয় বিদ্যালয়, ক্লাব, বেসরকারি সংস্থা এবং অন্যান্য প্রতিষ্ঠানের সঙ্গে একযোগে সচেতনতা প্রসার কর্মসূচি গ্রহণ করেছে। ইউনিসেফ-এর আর্থিক সহযোগিতায় প্রতিটি আক্রান্ত ব্লকে আর্সেনিক দূষণমাত্রা পরিমাপ করার বহনযোগ্য পরীক্ষাযন্ত্র বিতরণের প্রকল্প গ্রহণ করা হয়েছে। কিছু নির্বাচিত স্থানীয় লোককে যন্ত্রটির ব্যবহার পদ্ধতি শিক্ষা দেওয়া হচ্ছে। জেলা স্তরে প্রশিক্ষকদের প্রশিক্ষণ সম্পূর্ণ হয়েছে এবং ব্লক স্তরে প্রশিক্ষণের কার্যক্রম শুরু করা হচ্ছে। ইউনিসেফ-এর পৃষ্ঠপোষকতায় জলসম্পদ রক্ষণাবেক্ষণ, জলের গুণগতমান নিরূপণ এবং তত্বাবধানে সমাজগত স্তরে সামর্থ বৃদ্ধির একটি সুসংহত প্রকল্প গ্রহণ করা হয়েছে।

৪.২। **অতিরিক্ত ফ্লোরাইড**

৪.২.১। রাজ্যের পশ্চিমাঞ্চলে ভূ-গর্ভস্থ জলে অতিরিক্ত ফ্লোরাইড-এর উপস্থিতি রাজ্যকে আরও একটি জলদূষণ সমস্যার সম্মুখীন করেছে। দূষিত জলের উৎসগুলি বন্ধ করে দেওয়ার দ্রুত ব্যবস্থা নেওয়া হয়েছে এবং বিশুদ্ধ পানীয় জলসরবরাহের বিকল্প ব্যবস্থা করা হয়েছে। সাবধানতামূলক ব্যবস্থা হিসাবে পাশাপাশি এলাকা এবং জেলাগুলিতে জলের উৎসসমূহ পরীক্ষা করা হয়। কেবলমাত্র চারটি জেলার ১৩টি ব্লকে ৫২টি বসতিতে অতিরিক্ত ফ্লোরাইড-এর উপস্থিতি লক্ষিত হয়েছে। অতিরিক্ত ফ্লোরাইডের উৎসগুলি দ্রুত চিহ্নিত করার উদ্দেশ্যে বিদ্যালয়ের ছাত্রদের দাঁতের ফ্লুরোসিস সমীক্ষা করার কথাও চিন্তা করা হচ্ছে।

৪.৩। **অতিরিক্ত লবণতা**

৪.৩.১। রাজ্য সরকার মেদিনীপুর জেলার কাঁথি মহকুমার লবণাক্ত অঞ্চলে ভূগর্ভস্থ মিষ্ট জলের স্তর থেকে সংগ্রহ করে নলবাহিত জলসরবরাহ প্রকল্পের কাজ হাতে নিয়েছিল। এক লক্ষেরও অধিক লোককে উপকৃত করার উদ্দেশ্যে প্রকল্পটিকে সংশোধন করা হয়েছে।

৪.৩.২। সুন্দরবন অঞ্চলে জনস্বাস্থ্য কারিগরি দপ্তর ৫ কোটি টাকার জলসরবরাহ প্রকল্প অনুমোদন করার শর্তসাপেক্ষে সুন্দরবন উন্নয়ন সংস্থা ঐ অঞ্চলে জলসরবাহের জন্য আরও ৫ কোটি টাকার প্রকল্প অনুমোদন করেছে। এই গুচ্ছ প্রস্তাবে মোট ১৫টি নলবাহিত জলসরবরাহ প্রকল্প এবং দশটি বৃষ্টিজল সংগ্রহ ও ব্যবহার প্রকল্প মঞ্জুর করা হয়েছে। সুন্দরবন উন্নয়ন সংস্থার কাছ থেকে ইতিমধ্যেই ৩.৭৫ কোটি টাকা পাওয়া গেছে এবং ১টি প্রকল্প ইতিমধ্যেই আংশিকভাবে রূপায়িত হয়েছে। এ ছাড়াও বিভাগীয় কার্যক্রম লবণাক্ত অঞ্চলে আরও ২৮টি নলবাহিত জলসরবরাহ প্রকল্প ৩১-৩-২০০০ তারিখের মধ্যে রূপায়িত হবে আশা করা যায়।

৫। **ত্রাণ ব্যবস্থা**

৫.১। ১৯৯৯-২০০০ সালে রাজ্যে বহু জেলায় প্রচণ্ড বন্যা পরিস্থিতির উদ্ভব হয়েছিল। ক্ষতিগ্রস্ত লোকদের জন্য জলসরবরাহ পুনরায় চালু করার ব্যবস্থা যুদ্ধকালীন তৎপরতায় করা হয়েছে। ত্রাণকার্যের প্রয়োজনীয় অর্থ পাওয়া না যাওয়ায়, জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের বাজেট বরাদ্দের একটি অংশ মানবিক কারণেই ব্যয় করতে হয়েছে।

৬। **শহরাঞ্চলে জলসরবরাহ**

৬.১। রাজ্যে সি. এম. ডি.-এ বহির্ভূত এলাকায় ৮১টি পৌরশহর আছে। নলবাহিত জলসরবরাহ ব্যবস্থা ছিল এমন ১টি পৌরশহর বাদুড়িয়াতেও নলবাহিত জলসরবরাহ প্রকল্প এ বছর ফেব্রুয়ারি মাসে চালু হয়েছে। পৌরশহরগুলির বর্দ্ধিত এলাকাগুলিকে জলসরবরাহ প্রকল্পের আওতায় আনার জন্য প্রকল্পগুলিকে প্রসারিত করা হচ্ছে। সি. এম. ডি. এ. বহির্ভূত এলাকার পৌর-শহরগুলিতে নলবাহিত জলসরবরাহ প্রকল্পের আওতাভুক্ত জনসংখ্যা মার্চ, ১৯৯৯-তে প্রায় ৮০% থেকে বেড়ে মার্চ, ২০০০ সালে ৮৪%-এর বেশি হবে বলে আশা করা যায়। ২০০১ সালের মার্চ মাসে ঐ সংখ্যা প্রায় ৮৬ শতাংশে পৌঁছাবে আশা করা হচ্ছে।

৬.২। প্রধান সম্প্রসারণ প্রকল্পগুলির মধ্যে দুর্গাপুর জলসরবরাহ প্রকল্প (অনুমিত ব্যয় ২৬.০৯ কোটি টাকা), খড়্গপুর জলসরবরাহ প্রকল্প (অনুমিত ব্যয় ২৬.৫২ কোটি টাকা), শিলিগুড়ি জলসরবরাহ প্রকল্প (অনুমিত ব্যয় ৪৬.১৭ কোটি টাকা), পুরুলিয়া জলসরবরাহ প্রকল্প (অনুমিত ব্যয় ৪.৬৬ কোটি টাকা) ইতিমধ্যেই রূপায়িত হয়েছে। জলপাইগুড়ি, কাটোয়া, বাঁকুড়া, মেদিনীপুর, বসিরহাট, কুলটি এবং বর্ধমান-এ প্রকল্পগুলির কাজ চলছে।

৬.৩। হলদিয়া শিল্পাঞ্চলের বর্তমান ২০ এম. জি. ডি. জলসরবরাহ প্রকল্প ১৯৮৮-

৮৯ সালে রূপায়িত হয়েছিল। হলদিয়াতে দ্রুত শিল্পায়নের পরিপ্রেক্ষিতে সম্পূর্ণ ২০ এম. জি. ডি. জলসরবরাহের জন্য কিছু সংস্কার ও উন্নয়নমূলক কাজ করার প্রয়োজন রয়েছে। হলদিয়া উন্নয়ন সংস্থার তরফে জনস্বাস্থ্য কারিগরি দপ্তর ৭.৪২ কোটি টাকা অনুমিত ব্যয়ে এই কাজ হাতে নিয়েছিল এবং কাজটি সমাপ্ত হয়েছে।

৬.৪। জনস্বাস্থ্য কারিগরী দপ্তর চন্দ্রকোনা, খারার, খিরপাই, রামজীবনপুর, ঘাটাল, সোনামুখী, তারকেশ্বর, বনগাঁ, মাথাভাঙ্গা, জঙ্গীপুর ইত্যাদি শহরগুলিতে জলসরবরাহ পরিষেবা উন্নতির ব্যবস্থা নিয়েছে। বনগাঁতে একটি লৌহ নিষ্কাশন প্ল্যান্ট বসানো হচ্ছে। প্ল্যান্টটি জলের আংশিক আর্সেনিক দূরীকরণেও সমর্থ হবে। কতকগুলি শহরে বাড়ি বাড়ি জলসরবরাহের উদ্দেশ্যে বর্তমান পানীয় জলবন্টন ব্যবস্থা অথবা পানীয় জলের উৎস [illegible] দেওয়া হবে।

৬.৫। ত্বরান্বিত নগর জলসরবরাহ কর্মসূচি অনুযায়ি হলদিবাড়ি পৌরসভার জন্য ৮৭.৪০ লক্ষ টাকা অনুমিত ব্যয়ে একটি জলসরবরাহ প্রকল্পের কাজ চলছে।

**৭। বহির্দেশীয় সহায়তা প্রকল্পসমূহ**

৭.১। ফেডারেল রিপাবলিক অব জার্মানীর আর্থিক অংশগ্রহণের মাধ্যমে বীরভূম জেলার বোলপুর ও তৎসংলগ্ন অঞ্চল এবং পুরুলিয়া জেলার রঘুনাথপুর ও তৎসংলগ্ন অঞ্চলের জন্য অনুমিত ১৪৯.০০ কোটি টাকা ব্যয়ে একটি সুসম্বদ্ধ জলসরবরাহ, অনাময় ও স্বাস্থ্য শিক্ষা-বিষয়ক প্রকল্প রূপায়িত হচ্ছে। বোলপুর এলাকাতে গভীর নলকূপের খননকার্য সম্পূর্ণ হয়েছে। হস্তচালিত নলকূপ স্থাপনের কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে। সরবরাহ ব্যবস্থা ও জলাধার নির্মাণের কাজও হাতে নেওয়া হয়েছে। রঘুনাথপুর প্রকল্পে জলসরবরাহের উৎস দামোদর নদের একটি উপনীদ 'উতালা'—যেটা ডি.ভি.সি.-র পাঞ্চেৎ জলাধারে পড়ছে। প্রকল্পের বিশদ নক্সার কাজ শেষ হয়েছে এবং বিভিন্ন অংশের কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে। আশা করা যায় প্রকল্পের কাজ ২০০১ সালের মধ্যে শেষ হবে।

**৮। শহরাঞ্চলের অনাময় এবং নিকাশি ব্যবস্থা**

৮.১। ২০০০-২০০১ সালে এই খাতে ৫০ হাজার টাকা প্রতীক সংস্থানের ব্যবস্থা করতে হয়েছে।

**৯। গঙ্গা অ্যাকশন প্ল্যান—২য় পর্যায়**

৯.১। সি. এম. ডি. এ. এলাকা-বহির্ভূত গঙ্গা এবং দামোদর নদের তীরে অবস্থিত দশটি পৌরশহরে গঙ্গা অ্যাকশন প্ল্যান—২য় পর্যায় রূপায়ণের জন্য জনস্বাস্থ্য কারিগরি

দপ্তর ভারপ্রাপ্ত হয়েছে। দশটি প্রকল্পেরই সম্ভাব্যতার প্রাথমিক প্রতিবেদন ইতিমধ্যেই সম্পূর্ণ হয়েছে এবং সেগুলি কেন্দ্রীয় সরকারের অনুমোদন লাভ করেছে। এগুলির মধ্যে দুটি প্রকল্প যথা—জিয়াগঞ্জ-আজিমগঞ্জ এবং ডায়মন্ড হারবারকে অতিরিক্ত দূষণজনিত কারণে উচ্চ অগ্রাধিকার দেওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকার প্রকল্পগুলির সমস্ত মূলধনী ব্যয় বহন করতে সম্মত হয়েছেন। কিন্তু জমির দাম এবং কার্যপরিচালন ও মেরামতির ব্যয়ভার রাজ্য সরকারকে বহন করতে হবে। বিশদ প্রকল্প প্রতিবেদন রচনার কাজ হাতে নেওয়া হয়েছে। সংশ্লিষ্ট পৌরসভাগুলির সাথে মত বিনিময় চলছে এবং জি. এস. আই. ; এ. আই. আই., এইচ. পি. এইচ. এবং অন্যান্য সংশ্লিষ্ট প্রতিষ্ঠানগুলির সঙ্গে কারিগরি কার্যক্রম চলছে।

**১০। নিউ টাউন, কলকাতা জলসরবরাহ ব্যবস্থা ও অন্যান্য কার্যাদি**

১০.১। নিউ টাউন, কলিকাতা-এ জলসরবরাহ, জলনিষ্কাশন এবং পয়ঃপ্রণালী ব্যবস্থাদি সম্পূর্ণ করার গুরুদায়িত্ব জনস্বাস্থ্য কারিগরি দপ্তরকে দেওয়া হয়েছে। এই কাজ সম্পন্ন করার জন্য প্রয়োজনীয় প্রশাসনিক পরিকাঠামো ইতিমধ্যেই মঞ্জুর করা হয়েছে। বিশদ প্রকল্প বিবরণ রচনার কাজ সমাপ্ত হয়েছে এবং প্রথম পর্যায়ের প্রাথমিক কাজ শুরু হয়েছে।

**১১। কম্পিউটার স্থাপন প্রকল্প**

দ্রুত যোগাযোগ এবং তথ্য বিনিময়ের উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকারের আংশিক আর্থিক সহযোগিতার অনুমতি ২.৫৪ কোটি টাকা ব্যয়ে জনস্বাস্থ্য কারিগরী বিভাগ এবং অধীনস্থ কার্যালয়গুলিতে কম্পিউটার স্থাপন করার কার্যক্রম গ্রহণ করা হয়েছে। এই কার্যক্রমের অনেকটাই সম্পন্ন হয়েছে। আশা করা যায় আগামী আর্থিক বছরে এই পদ্ধতির নিয়মিত ব্যবহার সম্ভব হবে।

**১২। জনস্বাস্থ্য কারিগরি দপ্তরে মানবসম্পদ উন্নয়ন বিভাগ সম্পদ**

বিশেষভাবে গ্রামীণ জলসরবরাহ প্রকল্পে স্বনির্ভরতার ভিত্তিতে সম্পদ সৃষ্টি এবং সেগুলির যথাযোগ্য পরিচালন ও রক্ষণাবেক্ষন সুনিশ্চিত করতে স্থানীয় জনসাধারণ এবং সমাজের সমস্ত অংশের কর্মিবৃন্দকে যুক্ত করে মানবসম্পদ উন্নয়নের লক্ষ্যে জনস্বাস্থ্য কারিগরি অধিকারের আওতায় মানবসম্পদ উন্নয়ন বিভাগ স্থাপন করা হয়েছে।

মহাশয়, এই বক্তব্য রেখে আমি ৩৫ নং দাবির অন্তর্গত "২২১৫—জলসরবরাহ ও নাময় (বায়ু ও জলদূষণ প্রতিরোধ ব্যতীত)"-এর বাবদ ২০০০-২০০১ আর্থিক ব্যয় নির্বাহের জন্য মোট ৩৪৬,৬৩,০৩,০০০.০০ (তিনশ ছেচল্লিশ কোটি তেষট্টি লক্ষ তিন

হাজার) টাকা মঞ্জুরির প্রস্তাব পেশ করছি। অন্তবর্তীকালীন ব্যয় মঞ্জুরীকৃত (vote on account) ১৭৩,৩১,৫২,০০০.০০ (একশত তিয়াত্তর কোটি একত্রিশ লক্ষ বাহান্ন হাজার) টাকা-এর অন্তর্গত।

## DEMAND No. 36

## Major Head : 2216—Housing, 4216—Capital Outlay on Housing and 6216—Loans for Housing

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 78,30,52,000 only be granted for expenditure under Demand No. 36, Major Head : "2216—Housing, 4216—Capital Outlay on Housing and 6216—Loans for Housing" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 25,84,07,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Goutam Deb on Demand No. 36 was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই প্রস্তাব করছি যে ৩৬ নং দাবির মুখ্যখাতে "২২১৬ আবাসন", "৪২১৬ আবাসনে মূলধন বিনিয়োগ" এবং "৬২১৬ আবাসনের জন্য ঋণ" বাবাদ ব্যয় নির্বাহের জন্য ২০০০-২০০১ আর্থিক বছরে সর্বমোট ৭৮,৩০,৫২,০০০ (আট্টাত্তর কোটি ত্রিশ লক্ষ বাহান্ন হাজার) টাকা মঞ্জুর করা হোক। এর মধ্যে ভোট অন-অ্যাকাউন্টের ২৫,৮৪,০৭,০০০ (পঁচিশ কোটি চুরাশি লক্ষ সাত হাজার) টাকা ধার্য করা হয়েছে।

বিভিন্ন খাতে বিশদ বিবরণ নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| (১) "২২১৬ — আবাসন" | ৩৮,২১,৫২.০০০ টাকা |
| (২) "৪২১৬ — আবাসনে মূলধন বিনয়োগ" | ৩৯,০৪,০০,০০০ টাকা |
| (৩) "৬২১৬ — আবাসনের জন্য ঋণ" | ১,০৫,০০,০০০ টাকা |
| মোটা | ৭৮,৩০,৫২,০০০ টাকা |

২। সভার মাননীয় সদস্যগণ এ ব্যাপারে অবহিত আছেন যে বিগত তিন দশকে

ভারতবর্ষে জনসংখ্যা অত্যন্ত দ্রুত হারে বৃদ্ধি পাওয়ায় সারা দেশে আবাসন সমস্যা অত্যন্ত প্রকট আকার ধারণ করেছে। বিগত কয়েক বছরে দ্রুত নগরায়ন হেতু শহর ও আধা শহর অঞ্চলে এই সমস্যা তীব্রতর হয়েছে। জনসংখ্যার ঘনত্ব অধিক হওয়ার কারণে এবং বহিরাগতের সংখ্যা বৃদ্ধি পাওয়ার জন্য পশ্চিমবঙ্গে ক্ষেত্রে এই সমস্যা আরও উদ্বেজনক রূপ নিয়েছে। ১৯৯১ সালের আদমসুমারি অনুযায়ী পশ্চিমবঙ্গে আবাসনের ঘাটতি ১৫ লক্ষেরও বেশি ছিল। ঐ সময়ে সারা দেশে এই ঘাটতি ছিল মোট ১৮৫ লক্ষ। বাসস্থানের এই ঘাটতি মেটানোর উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ সরকারের আবাসন দপ্তর এবং পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ বিগত বছরগুলিতে বিশেষত শহর অঞ্চলে বিভিন্ন স্তরের মানুষের জন্য আর্থিক ও অন্যান্য প্রতিবন্ধকতা সত্ত্বেও বিবিধ আবাসন প্রকল্প রূপায়িত করেছে। এছাড়া নগরোন্নয়ন দপ্তর, সি. আই. টি., বিভিন্ন কর্পোরেশন ও মিউনিসিপ্যালিটি এবং অন্যান্য সরকারি প্রতিষ্ঠান শহর অঞ্চলে এবং গ্রামীণ উন্নয়ন ও পঞ্চায়েত দপ্তর গ্রামাঞ্চলে বিবিধ আবাসন প্রকল্প রূপায়িত করেছে।

৩। মাননীয় সদস্যগণ এ বিষয়ে অবগত আছেন যে, শহরাঞ্চলে আবাসগৃহের সংখ্যাবৃদ্ধির প্রয়োজনে রাজ্য সরকার সরকারি-বেসরকারি যৌথ উদ্যোগে গৃহ নির্মাণের ক্ষেত্রকে উৎসাহদানে ব্রতী হয়েছেন এবং এই উদ্দেশ্যে কিছু বেসরকারি সংস্থা ও পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদের যৌথ প্রয়াসে কয়েকটি যৌথ উদ্যোগ সংস্থা গঠন করা হয়েছে। গৃহ নির্মাণের ক্ষেত্রে এই যৌথ উদ্যোগের উপযোগিতা সম্বন্ধে সচেতনতা বৃদ্ধির জন্য আবাসন দপ্তর গত বছর ফেব্রুয়ারি মাসে কলকাতার বিজ্ঞান নগরীতে শহরাঞ্চলে আবাসনের ক্ষেত্রে সরকারি-বেসরকারি যৌথ উদ্যোগ-এর উপর একটি সেমিনারের আয়োজন করেছিল।

৪। মাননীয় সদস্যগণ জানেন যে বেসরকারি ক্ষেত্রে ক্রেতাদের স্বার্থ রক্ষার উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ সরকার ওয়েস্ট বেঙ্গল বিল্ডিং (রেগুলেশন অব্ প্রমোশন অব্ কনস্ট্রাকশন অ্যান্ড ট্রান্সফার বাই প্রমোটরস) অ্যাক্ট, ১৯৯৩ আইনটি বলবৎ করেছেন। কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন এলাকায় এবং আরও কয়েকটি নির্বাচিত এলাকায় এই আইন প্রয়োগ করে বেসরকারি সংস্থাগুলির গৃহনির্মাণের কাজ যেমন সুসংগঠিতভাবে পরিচালনা করা সম্ভব হয়েছে তেমনি বেসরকারি সংস্থাগুলির প্রকৃত সমস্যাসমূহের সমাধানের প্রতিও সরকার যত্নবান হয়েছেন। অর্থাৎ এই আইনের মূল উদ্দেশ্য বেসরকারি সংস্থার কার্যকলাপ খর্ব করা নয়, বরং এ বিষয়টি সুনিশ্চিত করা যাতে ক্রেতারা প্রতারিত না হন এবং গৃহনির্মাণ-সংক্রান্ত মূল বিষয়গুলি সঠিকভাবে মেনে চলা হয়।

৫। আবাসন দপ্তর যে সব গৃহনির্মাণ কর্মসূচি রূপায়িত করে থাকে তার মধ্যে মুখ্য প্রকল্পগুলি হল ঃ (১) রাজ্য সরকারি কর্মচারিদের জন্য ভাড়াভিত্তিক আবাসন প্রকল্প, (২) কর্মরতা মহিলাদের জন্য ভাড়াভিত্তিক আবাসন প্রকল্প, (৩) নিম্নবিত্ত মানুষদের

জন্য আবাসন প্রকল্প, (৪) মধ্যবিত্ত মানুষদের জন্য আবাসন প্রকল্প, (৫) অর্থনৈতিকভাবে দুর্বলতর শ্রেণীর মানুষদের জন্য আবাসন প্রকল্প, (৬) রাজ্য সরকারি কর্মচারিদের জন্য মালিকানাভিত্তিক আবাসন প্রকল্প, (৭) জমি অধিগ্রহণ এবং উন্নয়ন ইত্যাদি।

৬। মাননীয় সদস্যগণের অবগতির জন্য জানাই যে ২০০০-২০০১ সালের জন্য পরিকল্পনাভুক্ত খাতে মোট ২৫৩০.০০ লক্ষ টাকা বরাদ্দ হয়েছে যার মধ্যে পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদের জন্য ১০০.০০ লক্ষ টাকা ঋণের সংস্থান রয়েছে।

মোট ২৫৩০.০০ লক্ষ টাকা বরাদ্দের মধ্যে ২৪৩০.০০ লক্ষ টাকা ২০০০-২০০১ সালে আবাসন দপ্তর কর্তৃক বিভিন্ন প্রকল্প রূপায়িত করার জন্য প্রস্তাব করা হয়েছে অন্য দিকে পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ ২০০০-২০০১ সালে মোট ৮৫৮৬.৪৩ লক্ষ টাকা খরচের প্রস্তাব গ্রহণ করেছে।

৭। কলকাতা ও জেলাগুলিতে কর্মরত রাজ্য সরকারি কর্মচারিদের বাসস্থানের ব্যবস্থা করার জন্য ভাড়াভিত্তিক আবাসন প্রকল্প রূপায়িত করা হয়। এই প্রকল্পে ১৯৯৯-২০০০ সালে দক্ষিণ দিনাজপুর জেলার খাদিমপুরে ৪৮টি ফ্ল্যাটের নির্মাণ কাজ সর্বতোভাবে শেষ হয়েছে এবং উক্ত ফ্ল্যাটগুলি বিতরণ করা হয়ে গেছে। মেদিনীপুর জেলার বড়পাথরে ৯৬টি, উত্তর দিনাজপুর জেলার কর্ণঝোড়ায় ৮০টি, হাওড়া জেলার আন্দুল রোডে ১৬টি, মালদা জেলার মহেশমাটিতে ৩০টি, এবং দক্ষিণ ২৪ পরগনা জেলার গুমরমঠে ১৫২টি ফ্ল্যাটের নির্মাণ কাজ ২০০০ সালের মার্চ মাসের মধ্যে সম্পূর্ণ হবে বলে আশা করা হচ্ছে।

এছাড়া বাঁকুড়া জেলার আইলাকান্দিতে ৬০টি, দক্ষিণ ২৪ পরগনা জেলার বারুইপুরে ৬৪টি, দার্জিলিং জেলার কালিম্পং-এ ৮টি এবং কুচবিহার জেলার মেখলিগঞ্জে ২৪টি ফ্ল্যাটের নির্মাণ কাজ সন্তোষজনকভাবে এগিয়ে চলেছে এবং আশা করা হচ্ছে ২০০০-২০০১ আর্থিক বছরের মাঝামাঝি সময়ে এই ফ্ল্যাটগুলির নির্মাণ কাজ সম্পূর্ণ হবে।

আরও আশা করা হচ্ছে যে বেহালার বেচারাম চ্যাটার্জি স্ট্রিট-এ ১৯২টি এবং কলকাতার লেকগার্ডেন্সে ৮টি ফ্ল্যাটের নির্মাণ কাজ ২০০১ সালের মার্চ মাসের মধ্যে সম্পূর্ণ হবে। এছাড়া জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ারে ২৪টি ও মালবাজারে ২৪টি এবং মালদহ জেলার মহেশমাটিতে ১৮টি ফ্ল্যাটের নির্মাণ কাজ সম্প্রতি শুরু হয়েছে এবং জলপাইগুড়িতে ১৮০টি, নদীয়া জেলার কল্যাণীতে ১৯২টি, দার্জিলিং-এ ১৮টি, বাঁকুড়া জেলার খাতরায় ৯৬টি এবং দক্ষিণ ২৪ পরগনা জেলার শম্পামির্জা নগরে ২০৮টি ফ্ল্যাটের নির্মাণ কাজ শীঘ্রই শুরু হবে।

ভাড়াভিত্তিক আবাসন প্রকল্পের জন্য ২০০০-২০০১ সালে ৬৫০.০০ লক্ষ (ছয় শত পঞ্চাশ লক্ষ) টাকা খরচের প্রস্তাব রাখা হয়েছে।

৮। কলকাতা ও তার পার্শ্ববর্তী অঞ্চলে এবং পশ্চিমবঙ্গের অন্যান্য শহরে কর্মরতা মহিলাদের নিরাপদ আশ্রয়ের ব্যবস্থার জন্য আবাসন দপ্তর—(১) সাহাপুর, (২) গড়িয়াহাট, (৩) বিধাননগর এবং (৪) শিলিগুড়িতে মোট ৪৬২টি শয্যাবিশিষ্ট হস্টেল নির্মাণ করেছে। এই ধরনের হস্টেলের আরও চাহিদা থাকায় আবাসন দপ্তর বিধাননগরে কর্মরতা মহিলাদের জন্য দ্বিতীয় পর্যায়ে আরও একটি হস্টেল নির্মাণের কাজ হাতে নেবে বলে ঠিক করেছে এবং আশা করা যায় ২০০০-২০০১ সালে উক্ত হস্টেলের নির্মাণ কাজ শুরু করা যাবে।

২০০০-২০০১ সালের বাজেটে এই উদ্দেশ্যে ৫০.০০ লক্ষ (পঞ্চাশ লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

৯। মাননীয় সদস্যগণ জানেন যে স্বল্প মূল্যে উপযুক্ত জমির অভাব অর্থনৈতিকভাবে দুর্বলতর শ্রেণীর মানুষদের জন্য আবাসন প্রকল্প রূপায়ণের পথে বাধা হয়ে দাঁড়িয়েছে। এই কারণে বাজেটে সংস্থান থাকা সত্ত্বেও ১৯৯৯-২০০০ সালে উক্ত প্রকল্পে কোনও বাসগৃহ নির্মাণ করা যায়নি।

২০০০-২০০১ সালে কলকাতার সন্নিকটে নির্মীয়মান নতুন নগরে অর্থনৈতিকভাবে দুর্বলতর শ্রেণীর মানুষদের জন্য আবাসন প্রকল্প নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

এই উদ্দেশ্যে ২০০০-২০০১ সালের বাজেটে ৩০.০০ লক্ষ (ত্রিশ লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

এখানে উল্লেখ করা যেতে পারে যে পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদের মাধ্যমে ১৯৯৮-৯৯ সাল পর্যন্ত ১০,৫০৭ জন অর্থনৈতিকভাবে দুর্বলতর শ্রেণীর মানুষ হাডকোর সহায়তায় তাদের গৃহনির্মাণে সমর্থ হয়েছে।

১০। নিম্নবিত্ত এবং মধ্যবিত্ত শ্রেণর মানুষের জন্যও আবাসন দপ্তর কিছু কিছু প্রকল্প গ্রহণ করেছে। ১৯৯৯-২০০০ সালে দক্ষিণ ২৪ পরগনা জেলার শম্পামির্জানগরে তৃতীয় পর্যায়ে নিম্নবিত্তদের জন্য ৬৪টি আবাসগৃহ নির্মাণের কাজ আবাসন দপ্তর গ্রহণ করেছে এবং নতুন নগর কলকাতাতেও ২০০০-২০০১ সালে এই প্রকল্পে গৃহ নির্মাণের সিদ্ধান্ত গ্রহণ করেছে।

২০০০-২০০১ সালের বাজেটে এই প্রকল্প রূপায়ণের জন্য ১০০.০০ লক্ষ (এক

শত লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

নতুন নগর কলকাতাতে মধ্যবিত্ত শ্রেণীর মানুষের জন্য গৃহনির্মাণ প্রকল্পের কথা চিন্তা করা হয়েছে এবং এই উদ্দেশ্যে ২০০০-২০০১ সালের বাজেটে ২০.০০ লক্ষ (কুড়ি লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

১১। রাজ্য সরকারি কর্মচারিদের বিশেষ করে অবসর গ্রহণের পর আবাসনের সমস্যাটির বিষয়ে রাজ্যসরকার অবহিত আছেন। এই সমস্যার আংশিক সমাধানের উদ্দেশ্যে রাজ্য সরকারি কর্মচারিদের জন্য মালিকানাভিত্তিক আবাসন প্রকল্পের কাজও আবাসন দপ্তর রূপায়িত করে থাকে। ১৯৯৯-২০০০ সালে এই প্রকল্পে লেক গার্ডেন্সে ১২টি ফ্ল্যাট নির্মাণের কাজ শেষ হয়েছে। শিলিগুড়ির নিকটবর্তী দাবগ্রামে ১৪০টির মধ্যে ১২৫টি ফ্ল্যাট নির্মাণের কাজ ইতিমধ্যে শেষ হয়েছে।

দক্ষিণ ২৪ পরগনা জেলার জোকাতে এই প্রকল্পে কিছু ফ্ল্যাট নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে এবং ২০০০-২০০১ সালের বাজেটে এই উদ্দেশ্যে ৫০.০০ লক্ষ (পঞ্চাশ লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

১২। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে আবাসন দপ্তর টাকী মিউনিসিপ্যালিটির অধীনে হাসনাবাদ বাস স্ট্যান্ডে একটি ডরমিটরী-কাম-নাইট শেল্টার নির্মাণের কাজ শুরু করেছে। উক্ত প্রকল্পটির কাজ সন্তোষজনকভাবে এগিয়ে চলেছে এবং আশা করা হচ্ছে যে ২০০০ সালের মে মাসের মধ্যে কাজটি সম্পূর্ণ করা সম্ভব হবে।

বহরমপুর এবং বর্ধমানেও অনুরূপ প্রকল্প হাতে নেওয়ার কথা ভাবা হচ্ছে। ২০০০-২০০১ সালের বাজেটে উক্ত প্রকল্প রূপায়ণের জন্য ৩০.০০ লক্ষ (ত্রিশ লক্ষ) টাকার সংস্থান রাখা হয়েছে।

১৩। বৃদ্ধ মানুষদের আবাসনের জন্য উত্তর ২৪ পরগনা জেলার মন্ডলগাঁথিতে এবং বর্ধমান জেলার শাঁখারিপুকুরে দুটি বৃদ্ধাবাস নির্মাণের প্রকল্প হাতে নেওয়া হয়েছে। আশা করা হচ্ছে ২০০০-২০০১ সালে উপযুক্ত কর্তৃপক্ষের কাছ থেকে উক্ত প্রকল্প দুটির ছাড়পত্র পাওয়া যাবে। ২০০০-২০০১ সালের বাজেটে এই খাতে মোট ২০.০০ লক্ষ (কুড়ি লক্ষ) টাকার বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

১৪। অফিস-সহ-আবাসন প্রকল্পের ব্যয় নির্বাহের জন্য ২০০০-২০০১ সালের বাজেটে ৫০.০০ (পঞ্চাশ লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

১৫। উল্লিখিত বিভিন্ন আবাসন প্রকল্প রূপায়ণের প্রশ্নটি ন্যায্যমূল্যে উপযুক্ত জমি

পাওয়ার উপর বিশেষভাবে নির্ভরশীল। মাননীয় সদস্যগণ জানেন যে কলকাতা এবং তার পার্শ্ববর্তী এলাকায় ন্যায্যমূল্যে জমি পাওয়া একটি বড় সমস্যা। জমি অধিগ্রহণ পদ্ধতিটিও সময় সাপেক্ষ ব্যাপার। এছাড়া বেশ কয়েকটি জমি অধিগ্রহণ প্রস্তাব মামলা মোকদ্দমায় জড়িত। এই সমস্ত প্রতিবন্ধকতা সত্ত্বেও আবাসন দপ্তর আবাসন অধিকার এবং পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদের বিভিন্ন কর্মসূচির জন্য জমি সংগ্রহের চেষ্টা করে চলেছে। এছাড়া নতুন নগর কলকাতা প্রকল্পের জন্য জমি অধিগ্রহণের কাজ এগিয়ে চলেছে। ২০০০-২০০১ সালের বাজেটে 'জমি অধিগ্রহণ ও উন্নয়ন' খাতে ১০০.০০ লক্ষ (একশত লক্ষ) টাকার সংস্থান রাখা হয়েছে।

১৬। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে আবাসন দপ্তরকে ৩৩,০০০-এরও বেশি ফ্ল্যাটের রক্ষণাবেক্ষণ করতে হয়। এই ফ্ল্যাটগুলির মেরামত পরিবর্তন ও নবীকরণের জন্য প্রতি বছর প্রচুর অর্থের প্রয়োজন হয়। প্রয়োজনের তুলনায় বরাদ্দকৃত অর্থ অনেক কম হওয়ায় ফ্ল্যাটগুলির মেরামত ও নবীকরণের কাজ পর্যায়ক্রমে করা হয়।

২০০০-২০০১ সালের বজেটে এই বাবদ ২০০.০০ লক্ষ (দুই শত লক্ষ) টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

১৭। সহজলভ্যস্থানীয় গৃহনির্মাণ উপকরণ ব্যবহার করে গৃহনির্মাণ বিষয়ে জনসাধারণকে সাহায্য করার জন্য বেসরকারি সংস্থার দ্বারা পরিচালিত 'বিল্ডিং সেন্টার' তৈরি করার পরিকল্পনা আবাসন দপ্তরের মাথায় আছে। ২০০০-২০০১ সালে এই ধরনের 'বিল্ডিং সেন্টার' তৈরি করার চেষ্টা করা হবে এবং এই উদ্দেশ্যে ২০০০-২০০১ সালের বাজেটে ৫.০০ লক্ষ (পাঁচ লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

১৮। বাগিচা শ্রমিকদের জন্য ভরতুকি আবাসন প্রকল্পটি কেন্দ্রীয় সরকারের স্পনসর্ড প্রকল্প ছিল। এই প্রকল্পে চা-বাগান শ্রমিকদের আবাসন গৃহ নির্মাণের জন্য সরকার আনুপাতিক হারে ভরতুকি দিত। প্রকল্পটি ১৯৮৬ সাল থেকে কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিয়েছে। কিন্তু রাজ্য সরকার স্বীকৃতদায় পর্যায়ক্রমে মেটানোর সিদ্ধান্ত নিয়েছে।

২০০০-২০০১ সালের বাজেটে এই প্রকল্পে ভরতুকি বাবদ ৫.০০ লক্ষ (পাঁচ লক্ষ) টাকা এবং ঋণ বাবদ ৫.০০ লক্ষ (পাঁচ লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

১৯। আবাসন দপ্তরের বিভিন্ন প্রকল্পের কাজ এবং পরিকল্পনার জন্য কিছু কিছু যন্ত্রপাতি এবং সাজসরঞ্জাম কেনার প্রয়োজন হয়। আবাসন দপ্তরের অধীনে বিভিন্ন অফিসে কম্পিউটার-নেটওয়ার্কও প্রসারিত করা হচ্ছে।

এই উদ্দেশ্যে ২০০০-২০০১ সালের বাজেটে ১৫.০০ লক্ষ (পনেরো লক্ষ) টাকা

ধরা হয়েছে।

২০। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে এই দপ্তরের অধীন ব্রিক প্রোডাকশন ডাইরেক্টরেট পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় জনসাধারণকে ন্যায্যমূল্যে উৎকৃষ্ট মানের ইট সরবরাহ করার উদ্দেশ্যে বিগত ৩৫ বছর ধরে হস্তচালিত ও যান্ত্রিক পদ্ধতিতে উৎকৃষ্ট মানের ইট প্রস্তুত করে চলেছে।

অনেকগুলি ইট ভাঁটার কাজকর্ম এই ডাইরেক্টরেট দ্বারা নিয়ন্ত্রিত হয়। এদের মধ্যে পলতার যন্ত্রচালিত ইট ভাঁটা এবং আক্রার হস্তচালিত ইট ভাঁটা উল্লেখযোগ্য। আশা করা হচ্ছে ১৯৯৯-২০০০ সালে এই ডাইরেক্টরেটের মাধ্যমে ৫৫০ লক্ষ ইট উৎপাদন করা সম্ভব হবে। ২০০০-২০০১ সালে আরও ৬৮০ লক্ষ ইট উৎপাদন করার লক্ষ্য ধার্য করা হয়েছে।

পলতার যন্ত্রচালিত ইট ভাঁটা যা রাজ্যের একমাত্র সরকারি ইটভাঁটা, ১৯৬৬ সালে নির্মিত হয়েছিল। একাদিক্রমে ৩৩ বছরেরও বেশি সময় ধরে চালিত হওয়ার ফলে ইট ভাঁটাটির জীবনকাল শেষ হয়ে এসেছে এবং এর উৎপাদন ক্ষমতা বিশেষভাবে হ্রাস পেয়েছে। এই কারণে এই ইটভাঁটাটির উন্নয়ন, নবীকরণ এবং সম্প্রসারণ একান্তভাবে জরুরি হয়ে পড়েছে। উৎপাদন বৃদ্ধিকল্পে 'সেকেন্ড লাইন মেশিন'-এর মেরামতির কাজ হাতে নেওয়া হচ্ছে। আশা করা হচ্ছে 'সেকেন্ড লাইন মেশিন'-এ উৎপাদনের কাজ শীঘ্রই শুরু করা যাবে।

২০০০-২০০১ সালের বাজেটে পলতা যন্ত্রচালিত ইট ভাঁটাটির উন্নয়ন নবীকরণ ও সম্প্রসারণ কাজের জন্য ১০০.০০ লক্ষ (একশত লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

২১। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে রাজ্য সরকারি সংস্থা পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ কলকাতা এবং তার পার্শ্ববর্তী অঞ্চলগুলিতে এবং রাজ্যের বিভিন্ন জেলায় বিভিন্ন স্তরের জনসাধারণের জন্য আবাসগৃহ নির্মাণের কাজে নিযুক্ত আছে। উক্ত আবাসন পর্ষদ ৩১. ৩. ৯৯ তারিখ পর্যন্ত মোট ২৬,৭৩০টি ফ্ল্যাট নির্মাণ করেছে যার মধ্যে অর্থনৈতিকভাবে দুর্বলতর শ্রেণীর জন্য ১,১৫১টি, নিম্ন আয়ের লোকেদের জন্য ৪,০৬২টি, মধ্যবিত্ত লোকেদের জন্য ৯,৮২১টি, উচ্চ আয়ের লোকেদের জন্য ১১,৬৯৬টি ফ্ল্যাট রয়েছে। আশা করা হচ্ছে ১৯৯৯-২০০০ সালে ১০৬৪টি ফ্ল্যাট নির্মাণের কাজ শেষ হবে। ১৯৯৯-২০০০ সালে ১৯৮৮টি ফ্ল্যাট নির্মাণের কাজ সন্তোষজনকভাবে চলেছে।

২০০০-২০০১ সালে পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ মোট ২,৭৮৪টি ফ্ল্যাট তৈরি করার পরিকল্পনা গ্রহণ করেছে এবং উক্ত সময়ের মধ্যে ১,০২২টি ফ্ল্যাট নির্মাণের কাজ সম্পূর্ণ

করার লক্ষ্যমাত্রা ধার্য করেছে।

২০০০-২০০১ সালের বাজেটে পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদের সম্পদের উন্নয়নের জন্য ১০০.০০ লক্ষ (একশত লক্ষ) টাকার সরকারি ঋণের প্রস্তাব রাখা হয়েছে।

২২। মাননীয় সদস্যগণ হয়ত জানেন যে কলকাতা মহানগরীর সন্নিকটে নতুন নগর নির্মাণের কাজ পূর্ণ গতিতে এগিয়ে চলেছে। মোট ৩০৭৫ হেক্টর জমির উপর স্থাপনের পরিকল্পনা নিয়ে নির্মীয়মান এই নতুন নগরে ৭.৫ লক্ষ মানুষের স্থায়ীভাবে বসবাসের ব্যবস্থা করা সম্ভব হবে এবং কর্মপোলক্ষে আসা আরও ২.৫ লক্ষ মানুষকে নতুন নগর আশ্রয় দেবে। নতুন নগরে আবাসনের ব্যবস্থা ছাড়াও নগর জীবনের সবরকম সুযোগ সুবিধা, যেমন শিক্ষা, সংস্কৃতি ও স্বাস্থ্য কেন্দ্রের ব্যবস্থা, বিস্তৃত উন্মুক্ত সবুজ প্রান্তর, বড় বড় জলাশয় ও পার্ক, ক্রীড়া কেন্দ্র, টেকনোলজি পার্ক, স্থায়ী প্রদর্শনী কেন্দ্র, আধুনিক হাসপাতাল, আধুনিক বিপণন কেন্দ্র, যোগাযোগরক্ষাকারী বড় বড় রাস্তা ও ব্রিজ, ট্রান্সপোর্ট টারমিনাল প্রভৃতির ব্যবস্থা থাকবে।

এছাড়া নতুন নগরে একটি ব্যবসা কেন্দ্র এবং দূষণমুক্ত শিল্প কারখানা গড়ে তোলার ব্যবস্থাও থাকবে।

প্রথম পর্যায়ে সরকার প্রায় ৬৪০ হেক্টর জমি নিয়ে নতুন নগরের 'অ্যাকশন এরিয়া—১' রূপায়িত করার পরিকল্পনা হাতে নিয়েছে। 'অ্যাকশন এরিয়া—২'-এর কথা শীঘ্রই ঘোষণা করা হবে। 'অ্যাকশন এরিয়া—১'-এ প্রায় ২.৩ লক্ষ মানুষের বসবাসের ব্যবস্থা করা যাবে। এদের মধ্যে বেশির ভাগই থাকবে মধ্যবিত্ত, নিম্নবিত্ত এবং অর্থনৈতিকভাবে দুর্বলতর শ্রেণীর লোক। 'অ্যাকশন এরিয়া—১'-এ প্রায় ৬,৮০০ প্লট বিলি করা হবে যাতে প্রায় ৪১,০০০ ফ্ল্যাট নির্মাণের ব্যবস্থা থাকবে।

'অ্যাকশন এরিয়া—১'-এর জন্য জমি অধিগ্রহণের কাজ প্রায় সম্পূর্ণ। কৃষ্ণপুর খালের উপর দিয়ে সল্টলেক এবং নতুন নগরের সমন্বয় সাধনকারী ছয়-লেন বিশিষ্ট সেতু নির্মাণের কাজ শীঘ্রই শেষ হবে। ১২ কিলোমিটার বিস্তৃত ছয়-লেন বিশিষ্ট প্রধান রাস্তা এবং বাগজোলা খালের উপর একটি সেতু নির্মাণের কাজ সম্প্রতি শুরু হয়েছে। জমি উন্নয়নের কাজও চলছে। 'অ্যাকশন এরিয়া—১'-এ ১,৬০০ কো-অপারেটিভ হাউজিং প্লট এবং ১,০০০ ব্যক্তিগত মালিকানাভিত্তিক প্লট বিতরণের জন্য ১. ১. ২০০০ তারিখে দৈনিক সংবাদপত্রে বিজ্ঞাপন দেওয়া হয়েছে এবং ইতিমধ্যে অভূতপূর্ব সাড়া পাওয়া গেছে। এর মধ্যে শতকরা ৬০ ভাগের বেশি প্লট মধ্যবিত্ত এবং নিম্ন আয়ের মানুষদের জন্য নির্দিষ্ট করা আছে।

পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ 'অ্যাকশন এরিয়া—১'-এর অন্তর্গত জমিতে ২২৪টি ফ্ল্যাট নির্মাণের কাজ ইতিমধ্যেই শুরু করেছে। যৌথ উদ্যোগ কোম্পানিগুলিকেও 'অ্যাকশন এরিয়া—১'-এ আবাসন গৃহ নির্মাণের জন্য জমি দেওয়া হচ্ছে।

নতুন নগর প্রকল্পের 'অ্যাকশন এরিয়া—১'-এর কাজ রূপায়িত করার জন্য ৪৩১.০০ কোটি টাকা খরচের হিসাব করা হয়েছে। এ পর্যন্ত ওয়েস্ট বেঙ্গল হাউসিং ইন্‌ফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড (হিড্‌কো) এবং ন্যাশনাল হাউসিং ব্যাঙ্ক প্রত্যেকে ১০০.০০ কোটি টাকার ঋণ মঞ্জুর করেছে। এ ছাড়া হাড্‌কো ১০.০০ কোটি টাকার ঋণ মঞ্জুর করেছে এবং আরও ৩২.০০ কোটি টাকা মঞ্জুর করবে বলে আশা করা যায়।

২৩.। আমি আগেই উল্লেখ করেছি যে দেশের শহরাঞ্চলে আবাসনের চাহিদা মেটানোর জন্য রাজ্য সরকার কিছু বেসরকারি সংস্থা ও পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদের যৌথ প্রয়াসে কয়েকটি যৌথ উদ্যোগ সংস্থা গঠনের মাধ্যমে সরকারি-বেসরকারি যৌথ উদ্যোগে গৃহনির্মাণের ক্ষেত্রকে উৎসাহদানে ব্রতী হয়েছে। এ পর্যন্ত নিম্নলিখিত পাঁচটি যৌথ উদ্যোগ সংস্থা গঠিত হয়েছে।

(১) বেঙ্গল পিয়ারলেস হাউসিং ডেভেলপমেন্ট কোম্পানি লিমিটেড,

(২) বেঙ্গল অম্বুজা হাউসিং ডেভেলপমেন্ট লিমিটেড,

(৩) বেঙ্গল শ্রাচী হাউসিং ডেভেলপমেন্ট লিমিটেড,

(৪) বেঙ্গল আই. এফ. বি. হাউসিং ডেভেলপমেন্ট কোম্পানি লিমিটেড,

এবং

(৫) বেঙ্গল ডি. সি. এল. হাউসিং ডেভেলপমেন্ট কোম্পানি লিমিটেড।

এর মধ্যে বেঙ্গল পিয়ারলেস হাসিং ডেভেলপমেন্ট কোম্পানি লিমিটেড কলকাতা বিমান বন্দরের কাছে মন্ডলগাঁথিতে ৮৮৮টি ফ্ল্যাট নির্মাণ করে তা বিতরণের কাজ সম্পূর্ণ করেছে এবং দ্বিতীয় পর্যায়ে প্রস্তাবিত ৪৬৪টি ফ্ল্যাটের মধ্যে ২৫৬টি ফ্ল্যাটের নির্মাণ কাজ এগিয়ে চলেছে। উক্ত যৌথ উদ্যোগ সংস্থা ৭২.০০ কোটি টাকার নতুন কাজ হাতে নেওয়ার প্রস্তাব নিয়েছে।

বেঙ্গল অম্বুজা হাউসিং ডেভেলপমেন্ট লিমিটেড ই. এম. বাইপাশের কাছে রাজাপুরে ৮৯০টি ফ্ল্যাটের নির্মাণ কাজ শেষ করে তা বিতরণ করে দিয়েছে এবং আরও ৬৭৯টি ফ্ল্যাটের নির্মাণ কাজ শুরু করেছে। কলকাতা অঞ্চলের বাইরে আরও ২৯.০০ কোটি

টাকার কাজ উক্ত যৌথ উদ্যোগ কোম্পানি শীঘ্রই হাতে নিতে পারবে বলে আশা করা যায়।

বেঙ্গল শ্রাচী হাউসিং ডেভেলপমেন্ট লিমিটেড ২০০০-২০০১ সালে ৩০.০০ কোটি টাকার গৃহনির্মাণ কাজ হাতে নেওয়ার প্রস্তাব রেখেছে।

২৪। আমি মাননীয় সদস্যদের আমার বাজেট বক্তৃতার ৪ নং প্যারা দেখতে অনুরোধ করছি, যেখানে আমি উল্লেখ করেছি যে রাজ্য সরকার বেসরকারি ক্ষেত্রে ফ্ল্যাট কিনতে আগ্রহী জনসাধারণের স্বার্থরক্ষার উদ্দেশ্যে প্রমোটারদের বে-আইনি ও অপরিকল্পিত কার্যকলাপ নিয়ন্ত্রণ করার ব্যবস্থা নিয়েছেন এবং এই উদ্দেশ্যে ওয়েস্ট বেঙ্গল বিল্ডিং (রেগুলেশন অব্ প্রমোশন অব্ কনস্ট্রাকশন অ্যান্ড ট্রান্সফার বাই প্রমোটারস) অ্যাক্ট, ১৯৯৩ আইনটি বলবৎ করেছেন। মাননীয় সদস্যগণ জানেন যে এই আইনটি কলকাতা কর্পোরেশন এলাকা ছাড়াও উত্তর ২৪ পরগনা জেলার উত্তর বিধাননগর, দক্ষিণ বিধাননগর, পূর্ব বিধাননগর, রাজারহাট এবং লেকটাউন থানা এলাকাতেও বলবৎ করা হয়েছে। এ যাবৎ ৩১৭টি দরখাস্ত রেজিস্ট্রেশনের জন্য জমা পড়েছে এবং ২০৬ জন প্রোমোটরকে নথিভুক্ত করা হয়েছে। বিভিন্ন প্রকার ফ্ল্যাট তৈরির জন্য ২০০টি প্রকল্প শুরু করার অনুমতি দেওয়া হয়েছে। এই প্রকল্পগুলির মধ্যে রয়েছে ২,৪৯৭টি ফ্ল্যাট যার আনুমানিক নির্মাণ ব্যয় ১৪৬,৬৪,৮৯,০৪০ টাকা। এগুলির মধ্যে ১৯৬টি ফ্ল্যাট নিম্ন আয়ের লোকেদের জন্য, ৬১৮টি মধ্যবিত্ত শ্রেণীর জন্য এবং ১,৬৮৩টি উচ্চ আয়ের মানুষের জন্য।

২৫। মাননীয় সদস্যগণ জানেন যে বিধাননগর, কল্যাণী ও পাতিপুকুরের উন্নয়ন ও তদারকি দায়িত্ব নগর উন্নয়ন দপ্তরের উপর ন্যস্ত।

পাতিপুকুরের উন্নয়নের কাজ সমাপ্ত করে নগর উন্নয়ন দপ্তর এর তদারকির কাজ সম্পন্ন করে চলেছে। কল্যাণীতে এই দপ্তর যে সম্পদ সৃষ্টি করেছে তার রক্ষণাবেক্ষণের কাজও অব্যাহত রয়েছে। উক্ত প্রকল্প দুটির জন্য নগর উন্নয়ন দপ্তর ২০০০-২০০১ সালে পরিকল্পনা বহির্ভূত খাতে ১০৩.১০ লক্ষ (একশত তিন লক্ষ দশ হাজার) টাকা খরচের প্রস্তাব রেখেছে।

আধুনিক নগরজীবনের সবরকম সুযোগসুবিধা সমন্বিত বিধাননগরের তদারকি ও উন্নয়নের কাজও নগর উন্নয়ন দপ্তর করে চলেছে। বিধাননগরে শিল্প ক্ষেত্রের দ্রুত উন্নয়ন ঘটছে। যদিও শহরটির পরিকাঠামোগত উন্নয়নের কাজ সমাপ্ত প্রায় তা সত্ত্বেও শহরবাসীর ক্রমবর্ধমান চাহিদা পূরণের জন্য আরও বিবিধ কাজ সম্পাদন করার প্রয়োজন দেখা দিয়েছে। ইতিমধ্যে আরব্ধ পরিকল্পনাভুক্ত কাজগুলি সম্পন্ন করার জন্য পরিকল্পনাখাতে ২০০০-২০০১ সালে ৩০২.০০ লক্ষ (তিনশত দুই লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

সুকান্ত নগরের তদারকির কাজসহ অন্য সমস্ত তদারকির কাজও চলতে থাকবে।

২০০০-২০০১ সালে মোট ২,২৬৫.৮০ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব রাখা হয়েছে যার মধ্যে পরিকল্পনা খাতে রয়েছে ৩০২.০০ লক্ষ টাকা।

মহাশয়, আমি উপস্থাপিত দাবি মঞ্জুর করার জন্য সভাকে অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

## DEMAND No. 37

### Major Head : 2217—Urban Development, 4217—Capital Outlay on Urban Development and 6217—Loans for Urban Development

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 968,69,32,000 only be granted for expenditure under Demand No. 37, Major Head : "2217—Urban Development, 4217—Capital Outlay on Urban Development and 6217—Loans for Urban Development" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 385,34,44,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Asok Bhattacharya on Demand No. 37 was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশ অনযায়ী ২০০০-২০০১ আর্থিক বছরের জন্য ৩৭নং দাবির অন্তর্ভুক্ত "২২১৭—নগর উন্নয়ন", "৪২১৭—নগর উন্নয়ন সংক্রান্ত মূলধনী ব্যয়" ও "৬২১৭—নগর উন্নয়ন বাবদ ঋণ" খাতে ৯৬৮,৬৯,৩২,০০০ (নয়শত আটষট্টি কোটি উনসত্তর লক্ষ বত্রিশ হাজার) টাকা মঞ্জুরি চাইছি। ২০০০-২০০১ আর্থিক বছরের প্রথম চার মাসের ব্যয়বরাদ্দের জন্য উপস্থাপিত ৩৮৫,৩৪,৪৪,০০০ (তিনশত পঁচাশি কোটি চৌত্রিশ লক্ষ চুয়াল্লিশ হাজার) টাকা এর মধ্যে অন্তর্ভুক্ত আছে।

২। মহাশয়, নতুন শতাব্দী অবশ্যই নগরায়নের শতাব্দী। পৃথিবীব্যাপী আরও বেশি করে মানুষ গ্রাম থেকে শহরের প্রতি ধাবিত হচ্ছে। ৪০ বছর আগে বিশ্বের শহরবাসী

ছিল ৪০ শতাংশ। আজ থেকে ২৫ বছর পর ৬০ শতাংশ মানুষই বসবাস করবে শহরে। উন্নত দেশগুলিতে কৃষির আধুনিকীকরণের ফলে উদ্বৃত্ত গ্রামীণ কৃষিশ্রমিক শহরের কলকারখানায় উৎপাদন ব্যবস্থার সাথে যুক্ত হয়। ফলে এই অভিবাসন নগরায়ণে উৎপাদনমুখী ভূমিকা পালন করে। পক্ষান্তরে, উন্নয়নশীল দেশগুলির শহরের জনস্ফীতির কারণ এক নাও হতে পারে। গ্রামীণ দারিদ্র, বেকারত্ব প্রভৃতিও জনগণকে শহরমুখী করে তোলে। সাধারণত নগরায়ণের সাথে মাথাপিছু আয় বৃদ্ধির হার সম্পর্কিত। কিন্তু উন্নয়নশীল দেশগুলিতে কখনও কখনও এর বৈপরীত্য লক্ষ্য করা যায়। এই সমস্ত দেশের নগরায়ণ মূলত কিছু শহরকে কেন্দ্র ক'রে। এই বর্ধিত মানুষের কোনও উল্লেখযোগ্য উৎপাদনমূলক ভূমিকা থাকে না। উপরন্তু এরা শহরে বেকারত্ব, দারিদ্র এবং চালু পরিষেবার ওপর চাপ সৃষ্টি করে।

৩। নতুন শতাব্দীতে উন্নয়নশীল দেশের নগরায়ণের সামনে চ্যালেঞ্জ উন্নততর জীবনযাত্রার লক্ষ্যে উন্নততর নাগরিক পরিষেবা প্রদান। এর জন্য প্রয়োজন ভারসাম্যমূলক নগরায়ণে যে নগরায়ণের সাথে যুক্ত থাকবে গ্রামীণ উন্নয়ন, ভূমিসংস্কার এবং কৃষিজাত পণ্যের উৎপাদন বৃদ্ধি। সামগ্রিকভাবে কৃষি-আয় বৃদ্ধি ও ন্যূনতম পরিষেবাই গ্রাম বা ছোট-মাঝারি শহর থেকে অভিবাসন নিয়ন্ত্রিত করবে।

৪। ভারতবর্ষেরও শহরবাসীর সংখ্যা ক্রমবর্ধমান। ২০১৫ সাল নাগাদ আমাদের দেশে ৪০ শতাংশ মানুষ শহরবাসী হবে। এর বেশির ভাগই হবে কিছু মহানগরকেন্দ্রিক। ভারতের নগরে বসবাসকারী মানুষের ৩৮ শতাংশ দরিদ্র্য। ৩৫ শতাংশ বস্তিতে বসবাস করে। ৪৪ শতাংশ মানুষ বসবাস করে একটি মাত্র ঘরে। ৫২ শতাংশ মানুষ স্বাস্থ্যসম্মত পয়ঃপ্রণালীর সুযোগ থেকে বঞ্চিত। ব্যক্তিগত শৌচালয় আছে মাত্র ২৪ শতাংশ শহরবাসীর। পরিস্রুত পানীয় জল বেশির ভাগ শহরবাসীর দ্বার পর্যন্ত পৌঁছায় না। দূষিত পরিবেশের শিকার হয়ে আমাদের দেশের ৪০,০০০ শহরবাসীর অকালমৃত্যু হয় প্রতি বছর। কেন্দ্রীয় সরকারের হিসাবে ভারতে শহরগুলির যে নাগরিক পরিষেবার ঘাটতি আছে, তা মেটাতে আগামী ১০ বছরে প্রতি বছর অন্তত ২০,০০০ কোটি টাকা দরকার হবে। কিন্তু নগরোন্নয়নের জন্যে সারা দেশে সরকারি ব্যয় ক্রমহ্রাসমান। ১৯৫১ সালে ছিল ৮ শতাংশ, বর্তমানে কমে গিয়ে দাঁড়িয়েছে ২.৬ শতাংশ। যদিও সরকারি রাজস্বের ৯০ ভাগ ও অভ্যন্তরীণ মোট উৎপাদনের ৬০ ভাগ আসে শহর থেকে, শহরগুলি ফিরে পায় সেই অভ্যন্তরীণ মোট উৎপাদনের মাত্র ০.৬ শতাংশ।

৫। তুলনামূলকভাবে, সামান্য হলেও পশ্চিমবঙ্গ এই ক্ষেত্রে কিছু সাফল্য অর্জন করেছে। সারা দেশের নগরায়ণের হার যেখানে ২৫.৭১ শতাংশ, সেখানে পশ্চিমবঙ্গে এই হার ২৭.৪০ শতাংশ। কলকাতাভিত্তিক নগরায়ণ নিয়ন্ত্রণ করা গেছে। ৭০ এর দশকে এ

রাজ্যের মোট শহরবাসীর ৭০ শতাংশ ছিল বৃহত্তর কলকাতাকে কেন্দ্র করে। কিন্তু বর্তমানে এই হার কমে দাঁড়িয়েছে ৫৯ শতাংশে। সারাদেশে ১৯৭০ থেকে ১৯৯০ সালের ব্যবধানে প্রথম শ্রেণীর শহরের সংখ্যা দ্বিগুণ হয়েছে। একই সময়কালে পশ্চিমবঙ্গে প্রথম শ্রেণীর শহরের সংখ্যা ৫ গুণ বৃদ্ধি পেয়েছে। লক্ষ্যণীয় এই সংখ্যা বৃদ্ধি পেয়েছে বৃহত্তর কলকাতা বহির্ভূত এলাকায়। আর একটি বিশেষ বৈশিষ্ট্য হল যে পশ্চিমবঙ্গে শহরে জনসংখ্যা বৃদ্ধির হার ৮.২ শতাংশ যেখানে সারা দেশে এই বৃদ্ধির হার ১৪.৪ শতাংশ।

৬। আমি আগেই উল্লেখ করেছি এই সাফল্যের পিছনে কাজ করেছে মূলত দুটো ঘটনা, (ক) ভূমিসংস্কার ভিত্তিক এবং পঞ্চায়েতের মাধ্যমে গ্রামোন্নয়ন এবং তার ফলশ্রুতি হিসাবে কৃষি উৎপাদন বৃদ্ধি, (খ) ছোট এবং মাঝারি শহরের উন্নয়নের মাধ্যমে বিকেন্দ্রিত নগরায়ন। নগরোন্নয়ন বিষয়ে এই দৃষ্টিভঙ্গির প্রধান বৈশিষ্ট্যগুলো হল ঃ

(১) বিকেন্দ্রীকরণ এবং ভারসাম্যমূলক নগরায়ণ ;

(২) উন্নয়নমূলক কর্মসূচি রচনায় ও রূপায়ণে জনগণের বিশেষ করে দুর্বল শ্রেণীর মানুষ ও মহিলাদের সক্রিয় এবং স্বতঃস্ফূর্ত অংশগ্রহণ ;

(৩) গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণ, দায়বদ্ধতা, স্বচ্ছতা ও নীতিগত সিদ্ধান্ত গ্রহণে জনগণকে যুক্ত করা ;

(৪) ছোট ও মাঝারি শহর ও গ্রামগুলির উন্নয়নে বিশেষ গুরুত্ব আরোপ ;

(৫) কলকাতা ও কলকাতা বহির্ভূত নগরোন্নয়নে ব্যয়-বরাদ্দ ও মাথাপিছু উন্নয়ন ব্যয়ের বৈষম্য হ্রাস ;

(৬) বস্তি উন্নয়ন, স্বাস্থ্য ও পরিবেশের নানা প্রকল্পের মাধ্যমে দরিদ্র শহরবাসীর জীবনের মান উন্নয়ন। শিশু মৃত্যুর হার ও জনসংখ্যা বৃদ্ধি হার কমানো।

৭। নগর পরিকল্পনায় পরিবেশ আর একটি গুরুত্বপূর্ণ উপাদন। পরিবেশের পক্ষে বহনীয় উন্নয়নই হল লক্ষ্য, এই লক্ষ্য অর্জনের জন্য জমির ব্যবহার ও উন্নয়ন পশ্চিমবঙ্গ শহর ও গ্রাম (পরিকল্পনা ও উন্নয়ন) আইন, ১৯৭৯, দ্বারা নিয়ন্ত্রিত হয়। এই উদ্দেশ্যে গঠিত পরিকল্পনা এবং উন্নয়ন সংস্থা তাদের এক্তিয়ারভুক্ত এলাকায় ব্যাপক পরিকল্পনা গ্রহণ করেছে। তারা এর সঙ্গে সঙ্গে পরিকাঠামো ও সেবার উন্নতির জন্য উন্নয়নমূলক পরিকল্পনা বাস্তবায়িত করতে পদক্ষেপ নিচ্ছে। এইরূপ পরিকল্পিত কাজে সমাজের দুর্বল অংশের জীবন ধারণের উন্নতির প্রশ্নে যথেষ্ট গুরুত্ব দেওয়া হয়েছে।

৮। মহাশয় এখন আমি নগর উন্নয়ন দপ্তরের অধীন কারিগরি বিভাগ সেই সঙ্গে বিধিবদ্ধ সংস্থার কর্মসূচির রূপরেখা বর্ণনা করছি।

৯। সি. এম. ডি. এ. (ক্যালকাটা মেট্রোপলিটান ডেভেলপমেন্ট অথরিটি) তার বিধিবদ্ধ কার্যাবলীর মধ্যে কলকাতা মহানগরী এলাকায় ধারা ২৯ (১) অনুযায়ী ১১০টি এল. ইউ. এম. আর. (জমি ব্যবহার সংক্রান্ত মানচিত্র ও নথি)-এর বিজ্ঞপ্তি জারি করেছে এবং ধারা ২৯ (৫) অনুযায়ী তার মধ্যে ১০০টি মানচিত্র ও নথি গৃহীত হয়েছে। কলকাতার পূর্বপ্রান্তের জন্য ধারা ৩৭ (২) অনুযায়ী জমির ব্যবহার ও নিয়ন্ত্রণ পরিকল্পনা (এল. ইউ. ডি. সি. পি.) চূড়ান্তভাবে অনুমোদনের জন্য সরকারের বিবেচনাধীন রয়েছে। হাওড়া পৌর সংস্থার এল. ইউ. ডি. সি. পি. অনুমোদনের জন্য গৃহীত হয়েছে, সেটি চূড়ান্ত প্রকাশনার পথে। বৃহত্তর কলকাতার অন্তর্গত হুগলি নদীর উভয় তীরে অবস্থিত কলকাতা পৌর সংস্থা ও অন্যান্য পৌর সংস্থাগুলির (বিধাননগর পৌরসভা, কল্যাণী পৌরসভা এবং রাজপুর-সোনারপুর পৌরসভার কিছু অংশ বাদ দিয়ে) জন্য এল. ইউ. ডি. সি. পি. ইতিমধ্যে প্রকাশ করা হয়েছে। কল্যাণী পৌরসভার জন্য এল. ইউ. ডি. সি. পি. সরকারের কাছে অনুমোদনের জন্য উক্ত আইনের ধারা ৩৬ (১) অনুযায়ী ব্যবস্থা গ্রহণের জন্য পেশ করা হয়েছে।

১০। বৃহত্তর কলকাতার আর্থ-সামাজিক সমীক্ষা থেকে প্রাপ্ত তথ্য এখন থেকে বিভিন্ন ক্ষেত্রের ঘাটতিগুলি নির্ণয়ে এবং পৌর অঞ্চলগুলি তথা কলকাতা মহানগরী অঞ্চলের সামগ্রিক পরিকল্পনা রচনায় ব্যবহৃত হবে। এর ফলে ভবিষ্যতে কলকাতা মহানগরী অঞ্চলের পরিকাঠামো উন্নয়ন প্রকল্প আরও যুক্তিসঙ্গতভাবে রচনা করা যাবে। বর্তমানে সি. এম. ডি. এ. কলকাতা মহানগরী অঞ্চলের ২০২১ সালের জন্য একটি 'পার্‌স্‌পেক্টিভ প্ল্যান' প্রস্তুত করছে। এই রাজ্যের অন্যান্য শহরাঞ্চলের ক্ষেত্রেও এরূপ ২০২১ সালের জন্য 'পার্‌স্‌পেক্টিভ প্ল্যান' প্রস্তুতির কাজ চলছে। কলকাতা মহানগরী অঞ্চলের পৌরসংস্থাগুলির জি. আই. এস. করতে বিশ্বব্যাঙ্ক নীতিগতভাবে সম্মত হয়েছে। পুঙ্খানুপুঙ্খরূপে এর প্রস্তুতির কাজ চলছে।

১১। (ক) মেগাসিটি

মেগাসিটি পরিকল্পনার অধীনে মোট ৬৮২ কোটি টাকার ৮৭টি প্রকল্প, ফেব্রুয়ারি, ২০০০-এ অনুমোদিত ৮৪ কোটি টাকার ১৫টি প্রকল্পসহ, এ পর্যন্ত হাতে নেওয়া হয়েছে। যদিও ভারত সরকারের সঙ্গে পরামর্শ ক'রে পরিকাঠামোগত ঘাটতিপূরণ এবং উন্নয়ন বৃদ্ধিতে গতি আনার জন্য ৮ বছর ব্যাপী ১.৬০০ কোটি টাকার এক প্রকল্প রূপায়ণের উচ্চাকাঙ্খী পরিকল্পনা করা হয়েছিল, যথেষ্ট পরিমাণে টাকার অভাবে প্রকল্প রূপায়ণের

গতি ব্যাহত হচ্ছে। যেখানে কেন্দ্রীয় সহায়তা ৫০ কোটি টাকা আশা করা হয়েছিল, প্রতি বছর সেখানে পাওয়া যাচ্ছে গড়ে মাত্র ১৬-১৭ কোটি টাকা এবং ফলত কাজের পরিধিও হ্রাসপ্রাপ্ত হয়েছে।

(খ) **যান ও পরিবহন**

যান ও পরিবহন সেক্টরে নজরুল ইসলাম সরণী থেকে ইস্টার্ন মেট্রোপলিটান বাইপাস পর্যন্ত স্লিপ রোড নির্মাণ শিয়ালদহ স্টেশন-সংলগ্ন এলাকায় যদন চলাচল উন্নতি প্রকল্প, ইস্ট-ওয়েস্ট রোড, ওল্ড-ক্যালকাটা রোড (প্রথম পর্যায়) প্রভৃতির কাজ সম্পূর্ণ হয়েছে। প্রিন্স আনোয়ার শাহ্ রোড কানেক্টরের ওপর 'রোড-ওভার-ব্রিজ' (আর. ও. বি.) এবং ভায়াডাক্ট সম্পূর্ণ হওয়ার ফলে কে. পি. রায় লেন থেকে 'আর. সি. সি. ট্রিপ্‌ল্-বক্স ড্রেন' তৈরির কাজে যথেষ্ট অগ্রগতি হয়েছে। উল্টোডাঙা থেকে রাসবিহারী কানেক্টর রোটারি পর্যন্ত ই. এম. বাইপাসের বিভিন্ন অংশের প্রশস্তিকরণের কাজ সম্পূর্ণ হওয়ার পথে। লেক গার্ডেন্স ও বন্ডেল গেটে 'রেলওয়ে-ওভার-ব্রিজ', কোনা এক্সপ্রেসওয়ে ও চাউলপট্টি রাস্তার প্রশস্তিকরণ, হাওড়া ড্রেনেজ ক্যানাল রোডের উন্নতিকরণের কাজ এগিয়ে চলেছে। উল্লেখযোগ্য অন্যান্য চালু প্রকল্পগুলি হল ওল্ড ক্যালকাটা রোড (দ্বিতীয় পর্যায়) ব্যারাকপুর-দমদম এক্সপ্রেসওয়ে, রাসবিহারী রোটারি থেকে কামালগাজি পর্যন্ত বাঘাযতীন রেল স্টেশনের কাছে আর. ও. বি.-সহ ই. এম. বাইপাসের প্রশস্তিকরণ, আম্বেদকর ব্রিজসহ পি. সি. রোটারি থেকে আর. বি. রোটারি পর্যন্ত প্রশস্তিকরণ ইত্যাদি।

(গ) **জলসরবরাহ**

জলসরবরাহের ক্ষেত্রে টালা-অকল্যান্ড মেনের কাজ সমাপ্ত হয়েছে এবং তা শহরের জল সরবরাহ ব্যবস্থার সঙ্গে যুক্ত করা হয়েছে। মধ্যমগ্রাম নলবাহিত জলসরবরাহ প্রকল্প (দ্বিতীয় পর্যায়)-এর কাজ সম্পূর্ণ হয়েছে, এর জলসরবরাহও করা হচ্ছে। বারুইপুরের নলবাহিত জলসরবরাহ প্রকল্পের কাজ সম্পূর্ণ হয়েছে এবং তা আংশিকভাবে জলসরবরাহের কাজ শুরু করেছে। বাকি অংশের কাজ বিদ্যুৎ সরবরাহের অভাবে শুরু করা যাচ্ছে না। বর্ধিত খড়দহ এলাকায় জল সরবরাহ করা হচ্ছে, শুধু একটি জলাধারের কাজ এখনও চলছে। গার্ডেনরিচ ওয়াটার ওয়ার্কস্ (৬০ এম. জি. ডি.)-এর ক্ষমতা বৃদ্ধিকরণ প্রকল্পের দ্বিতীয় পর্যায়ের নির্মাণ কার্যের ৯০ শতাংশ কাজ সম্পূর্ণ হয়েছে। বৈদ্যুতিক ও যান্ত্রিক সরঞ্জাম স্থাপনের কাজ হচ্ছে। জি. আর. টি. পি. (দ্বিতীয় পর্যায়)-এর অতিরিক্ত জলের সুষ্ঠু সরবরাহের জন্য বৃহত্তর প্রকল্পের অঙ্গ হিসাবে গড়ফাতে একটি ৩.৫ মিলিয়ান গ্যালন ক্ষমতাসম্পন্ন ভূগর্ভস্থ জলাধার নির্মাণের কাজ ইতিমধ্যে শুরু হয়েছে এবং অন্যান্য আনুষঙ্গিক কাজও শীঘ্রই শুরু হবে। যাদবপুর-বেহালার ৭.২ কি. মি.-র মধ্যে ২.৪ কি.মি.

পাইপ-লাইন বসানোর কাজ সম্পূর্ণ হয়েছে। বাঁশদ্রোনীতে একটি ২ মিলিয়ান গ্যালনের ভূগর্ভস্থ জলাধার নির্মাণের কাজ শুরু হয়েছে। হাওড়ার পদ্মপুকুরে একটি ৩০ এম. জি. ডি. জল পরিশ্রুতিকরণ প্রকল্প, সালকিয়ায় (৪.৯৪) এম. জি.), বেলগাছিয়ায় (১.৬১ এম. জি.), কোনায় (৩.৩৪ এম. জি.) একটি করে ভূগর্ভস্থ জলাধার নির্মাণের কাজ চলছে। চন্দননগরে একটি ১ এম. জি. ক্ষমতাসম্পন্ন জল পরিশ্রুতিকরণ প্রকল্প তৈরির কাজ শুরু হয়েছে। জোকাতে জি. পি. (১ এবং ২) জলসরবরাহ প্রকল্পের একটি অংশ সি. এম. ডি. এ.-র টাকায় সম্পূর্ণ করা হয়েছে। বাকি অংশ জেলা পরিষদ, এম. পি. এল. এ. ডি. এবং গ্রাম পঞ্চায়েতের কাছ থেকে টাকা পাওয়ার পর সম্পূর্ণ করা হবে। মহেশতলা, রাজপুর-সোনারপুর জলসরবরাহ প্রকল্পের কাজগুলিতে যথেষ্ট অগ্রগতি ঘটেছে।

(ঘ) **জলনিকাশি ও পয়ঃপ্রণালী**

ভাঙ্গর কাটা খাল নিকাশি প্রকল্পের কাজ সম্পূর্ণ হয়েছে। হাওড়া পৌরনিগমের ১ থেকে ১৬ নং ওয়ার্ড ও কলকাতা পৌরনিগমের ১১১ ও ১১২ নং ওয়ার্ড-এর নিকাশি প্রকল্প এবং ভাটপাড়া-নৈহাটি নিকাশি প্রকল্প ও হাওড়া পৌরনিগমের কঠিন বর্জ্য ব্যবস্থাপনা ইত্যাদি কাজে যথেষ্ট অগ্রগতি হয়েছে।

(ঙ) **আবাসন, অঞ্চল উন্নয়ন ও বাণিজ্যিক কেন্দ্র**

গল্ফগ্রীণ আবাসন (১২টি ফ্ল্যাট)-এর দ্বিতীয় পর্যায়ের কাজ সম্পূর্ণ হয়েছে। ব্যারাকপুরে দ্বিতীয় পর্যায়ে (১৩৬টি ফ্ল্যাট)-এর কাজে যথেষ্ট অগ্রগতি হয়েছে। কল্যাণীতে (২০০টি ফ্ল্যাট) এবং বাঘাযতীনে (৪০৪টি ফ্ল্যাট)-এর আবাসন প্রকল্পের কাজ এগিয়ে চলেছে। এগুলি ছাড়াও অন্যান্য যেসব আবাসন প্রকল্পের হাতে নেওয়া হবে সেগুলি হ'ল সল্টলেকে ই-ই-ব্লকে (১২০টি ফ্ল্যাট), ই-ডি-ব্লকে (৮০টি ফ্ল্যাট) এবং এ-এল-ব্লকে (২২৪টি ফ্ল্যাট)।

বিভিন্ন রাস্তা থেকে উচ্ছেদ করা হকারদের পুনর্বাসন ও নিকটবর্তী উপনগরীর বাণিজ্যিককেন্দ্র এবং কার্যালয় পরিষদের অভাব পূরণের প্রতি লক্ষ্য রেখে রাসবিহারী কানেক্টরের ওপর পূর্ব কলকাতা অঞ্চল উন্নয়ন প্রকল্পের অন্তর্গত একটি 'বাণিজ্যিক-তথা-হকার পুনর্বাসন' কেন্দ্র তৈরির কাজ হাতে নেওয়া হয়েছে। বাণিজ্যিক প্রকল্প রূপায়ণের উদ্দেশ্যে সি. এম. ডি. এ. দুটি যৌথ উদ্যোগ কোম্পানি তৈরি করেছে ; সেগুলি হ'ল 'বেঙ্গল অম্বুজা মেট্রো ডেভেলপমেন্ট লিমিটেড' এবং 'ক্যালকাটা মেট্রোপলিটান গ্রুপ'। এই কোম্পানি দুটির মধ্যে প্রথমটি সল্টলেকে বাণিজ্যিক, সাংস্কৃতিক ও বিনোদনের সুযোগ-সুবিধা প্রদানের জন্য একটি নগর-কেন্দ্র তৈরি করবে এবং দ্বিতীয়টি বাঘাযতীনে কমিউনিটি হল, ক্লাব, চিলড্রেন পার্ক ও সুইমিং পুল ইত্যাদি সংবলিত একটি আধুনিক বহুতল আবাসন তথা-বাণিজ্যিক প্রকল্প তৈরি করবে।

(চ) **বস্তি উন্নয়ন**

বস্তি উন্নয়ন ক্ষেত্রে ও. ডি. এ. সহায়তাপ্রাপ্ত কলকাতা বস্তি উন্নয়ন প্রকল্প পর্যায়ে-১সি (সি. এস. আই. পি. ফেজ-১সি)-এর অধীনে টিটাগড়-ব্যারাকপুরে ৩৫,০০০ জনসংখ্যা বিশিষ্ট বস্তির উন্নয়নের কাজ শুরু হয়েছে। মেগাসিটি কর্মসূচি এবং ন্যূনতম প্রয়োজন কর্মসূচি (এম. এন. পি.)-এর অধীনে কলকাতায় ৭টি ওয়ার্ডে বস্তি উন্নয়নের কাজ শেষের মুখে। এ ছাড়াও দশম অর্থ-কমিশনের সুপারিশ অনুযায়ী কলকাতা মহানগরী অঞ্চলের সমস্ত পৌর এলাকায় বস্তি উন্নয়নের কাজ চলছে। কলকাতা মহানগরী অঞ্চলের ভারতীয় জনসংখ্যা প্রকল্প-৮ (শহরের বস্তিতে পরিবার কল্যাণ প্রকল্প)-এর কাজে লক্ষ্যণীয় অগ্রগতি ঘটেছে। এই প্রকল্পের অধীনে ৩৮ লক্ষ সুবিধাভোগী লক্ষ্যমাত্রার মধ্যে ৩৫.০৬ লক্ষ সুবিধাভোগীকে এর আওতায় আনা হয়েছে। ফলে জন্মহার, শিশুমৃত্যুর হার এবং প্রসূতি মৃত্যুর হারের যথেষ্ট নিম্নমুখিতা লক্ষ্য করা গেছে। প্রসূতিকেন্দ্র ও জন্মনিয়ন্ত্রক ব্যবস্থার আওতায় নিয়ে আসা গেছে বহু বস্তিবাসীকে। নমুনা সমীক্ষার তথ্য অনুযায়ী পশ্চিমবঙ্গের শহরাঞ্চলের স্বাভাবিক জন্মহার ভারতের মধ্যে সবচেয়ে কম। স্বাস্থ্য ও পরিবার কল্যাণ মন্ত্রক ভারতীয় জনসংখ্যা প্রকল্প ৮-এর অধীন কার্যাবলী পশ্চিমবঙ্গের আরও ১০টি শহরে সম্প্রসারণ অনুমোদন করেছেন ; সেই শহরগুলি হ'ল আলিপুরদুয়ার, বালুরঘাট, বর্ধমান, দার্জিলিং, দুর্গাপুর, ইংলিশবাজার, জলপাইগুড়ি, রাণীগঞ্জ, খড়গ্‌পুর এবং শিলিগুড়ি।

(ছ) **গঙ্গা অ্যাকশন প্ল্যান**

গঙ্গা অ্যাকশন প্ল্যানের দ্বিতীয় পর্যায়ে গঙ্গা ও দামোদর নদীর দুই পাড়ের শহরের দূষণ নিয়ন্ত্রণের জন্য ২৭টি প্রকল্প প্রস্তুত করা হয়েছে। এখন অবধি ৪টি ইন্টারসেপশন অ্যান্ড ডাইভারশন (আই. অ্যান্ড. ডি.) প্রকল্প অনুমোদিত হয়েছে। বর্তমানে আই. অ্যান্ড. ডি. ক্ষেত্রের অন্তর্গত টালি নালা সংস্কারের কাজ চলছে।

(জ) **নদী তীর উন্নয়ন**

সি. এম. ডি. এ. কলকাতা ও হাওড়ার নদী তীর উন্নয়নের জন্য একটি পরিকল্পনা তৈরি করেছে। শুরুতে প্রিন্সেপ ঘাট থেকে ফেয়ারলি প্লেস পর্যন্ত ২.২৫ কি. মি. লম্বা অংশের সৌন্দর্যায়নের কাজ কলকাতা পোর্ট ট্রাস্ট এবং কলকাতা পৌরনিগমের সঙ্গে যৌথভাবে হাতে নিয়েছে। সিলভার জেট জেটি থেকে ফেয়ারলি প্লেস পর্যন্ত ৪০০ মিটার অংশের সৌন্দর্যায়নের কাজ সি. এম. ডি. এ. সম্পন্ন করেছে এবং তা জনসাধারণের জন্য খুলে দেওয়া হয়েছে।

১২। ১৯১১ সালে সূচনা থেকেই কলকাতা উন্নয়ন সংস্থা (সি. আই. টি.) সীমিত

আর্থিক ক্ষমতায় জনসমাকীর্ন এলাকার উন্মুক্তিকরণ, রাস্তা নির্মাণ বা পরিবর্তন, অবাধ বায়ু চলাচলের জন্য মুক্তাঙ্গন. সৃজন এবং সেই সঙ্গে বিনোদনকেন্দ্র, বাসস্থান নির্মাণ প্রভৃতি কাজের মাধ্যমে কলকাতা শহরের উন্নতিসাধনে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে চলেছে।

১৯৯৯-২০০০ সালে রাজ্য সরকারের বার্ষিক পরিকল্পনা অনুদানের ৮০ লক্ষ টাকায় গল্ফ ক্লাব ও পূর্ব রীবন্দ্রসরোবর এলাকায় নতুন রাস্তা নির্মাণ, যাদবপুর সেন্ট্রাল রোড ও ঢাকুরিয়া স্টেশন রোডের প্রশস্তিকরণ, শঙ্কর বোস রোডের সম্প্রসারণ প্রভৃতি কাজে ব্যয় করা হচ্ছে। ১৯৯৯-২০০০ সালের বার্ষিক ঋণের ১২৫ লক্ষ টাকা প্রধানত বীজ মূলধন হিসাবে ব্যবহার করা হচ্ছে মানিকতলা সিভিক সেন্টারের ডি. এস. ব্লকের তৃতীয়তল নির্মাণে, কসবার ২৭-এ বোসপুকুর রোড এবং উল্টোডাঙ্গায় উল্টোডাঙ্গা মেন রোডে বাণিজ্যিক কেন্দ্র নির্মাণে, কসবায় ৩৮ আর. কে. চ্যাটার্জি রোড ও ৫০ কে. এন. সেন. রোড, চেতলায় ৪৪/১-এ জইনুদ্দিন মিস্ত্রি লেন, বাগবাজারের ২-এ গোপাল মিত্রলেন এবং গল্ফগ্রীণ এলাকায় প্লট নং ৯ সি. আই. টি. স্কীম নং ১১৮ ইত্যাদি স্থানে আবাসনকেন্দ্র নির্মাণে এবং ঢাকুরিয়া স্টেশন রোডে দোকান ও আবাসিক ফ্ল্যাটসহ পুনর্বাসন কেন্দ্র নির্মাণে।

সি. আই. টি.-র কারিগরি পরিকাঠামোর সদ্ব্যবহারের উদ্দেশ্যে এবং তাদের সম্পদ বৃদ্ধির উদ্দেশ্যে তারা কয়েকটি সরকারি অধিগৃহীত সংস্থার জন্য কয়েকটি আবাসন তথা অফিস কমপ্লেক্স নির্মাণের কাজ শুরু করেছে। এই সংস্থাগুলির মধ্যে উল্লেখযোগ্য হ'ল স্টেট ব্যাঙ্ক অফ ইন্ডিয়া, ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন লিমিটেড, ভারত পেট্রোলিয়াম কর্পোরেশন লিমিটেড ইত্যাদি।

স্টেট ব্যাঙ্কের জন্য নির্মিত ১২০টি ফ্ল্যাটের মধ্যে ৮০টি ফেব্রুয়ারি-৯৯তে হস্তান্তর করা হয়েছে। বাকি ৪০টিও সম্পূর্ণ হয়ে গেছে। ভারত পেট্রোলিয়াম-এর জন্য ৭.৮০ কোটি টাকা ব্যয়ে প্রায় ১ লক্ষ বর্গফুটের কার্যালয় পরিসর নির্মাণের কাজও চলছে।

ভারত সরকারের পরিবেশ ও বন মন্ত্রকের জাতীয় নদী সংরক্ষণ অধিকারের পরামর্শক্রমে রবীন্দ্রসরোবর অঞ্চলের উন্নয়ন ও সৌন্দর্যায়নের প্রকল্পে প্রাক-সম্পাদন-যোগ্যতা রিপোর্ট বিশ্বব্যাঙ্কের কাছে পাঠানো হচ্ছে। সুভাষ সরোবর সংলগ্ন অঞ্চলের জন্য একটি প্রাথমিক প্রোজেক্ট রিপোর্ট প্রস্তুত করা হয়েছে। পশ্চিমবঙ্গ সরকারের পরিবেশ বিভাগের কাছে সি. আই. টি. এই প্রকল্পের আংশিক ব্যয় ভার বহনের আবেদন জানিয়েছেন।

কলকাতার বিভিন্ন রাস্তা থেকে উৎখাত হওয়া হকারদের পুনর্বাসন-এর জন্য সি.

আই. টি. ৩টি মার্কেট-কাম-কমার্শিয়াল প্রকল্পের কাজেও যথেষ্ট অগ্রগতি ঘটেছে। সম্প্রতি উল্টোডাঙ্গায় ৯৪টি স্টল কলকাতা পৌরনিগমকে এই উদ্দেশ্যে হস্তান্তর করা হয়েছে। মাননীয় কলকাতা হাইকোর্টের একটি স্থগিতাদেশের ফলে উল্টোডাঙ্গায় ইস্টার্ন মেট্রোপলিটন বাইপাসের সংযোগস্থলের প্রকল্পটি স্থগিত হয়ে রয়েছে। এই প্রকল্পগুলির উপরের তলাগুলি ব্যবসায়িক ব্যবহারের জন্য বিক্রি করা হবে। চেতলায় ৪টি ফ্ল্যাটের আবাসন প্রকল্পটিও শেষের মুখে। এই ফ্ল্যাটগুলি নির্দিষ্ট দামে লটারির মাধ্যমে আবন্টন করা হয়ে গেছে। বালিগঞ্জ পার্ক রোডে ১১৯৮.৬৪ বর্গমিটার জমির ওপরে ২,৭৯৭ বর্গমিটার কার্যালয় পরিসরসহ পর্যটন ভবন নির্মাণ করা হবে। এই প্রকল্পের আনুমানিক ব্যয় ২০৭.০৪ লক্ষ টাকা।

সি. আই. টি.-র কয়েকটি জমির সদ্ব্যবহারের উদ্দেশ্যে বেসরকারি ক্ষেত্রের সাথে যৌথ উদ্যোগে কিছু নগর পুনর্নবীকরণ প্রকল্প গ্রহণের প্রস্তাব ছিল। এই বিষয়ের ওপরে বেসরকারি ক্ষেত্র থেকে কয়েকটি প্রস্তাব একটি কমিটির বিচারাধীন রয়েছে।

সি. আই. টি. সারা শহরে ৩৫টি বিভিন্ন প্রকল্পে ৯,০০০টি ফ্ল্যাট ও দোকান রক্ষণাবেক্ষণ করে। আবাসন প্রকল্পগুলি তিনটি ভাগে বিভক্ত ; যেমন বস্তি পুনর্বাসন প্রকল্প (বি. আর. এস.), শিল্প শ্রমিকের জন্য ভরতুকিযুক্ত আবাসন প্রকল্প (এস. আই. এইচ.) এবং সাধারণ আবাসন প্রকল্প। বিভিন্ন উন্নয়ন কর্মসূচির সময়ে উৎখাত হওয়া বস্তিবাসীর জন্য বস্তি পুনর্বাসন প্রকল্প এবং স্বল্পবেতনের শিল্পশ্রমিক যাদের কলকাতায় কোনও বাসস্থান নেই তাদের জন্যে এস. আই. এইচ. প্রকল্প গ্রহণ করা হয়। অন্যান্য অংশের নগরবাসী বিশেষ করে দুর্বলতর অংশের আবাসন সমস্যা সমাধানের জন্য সাধারণ আবাসন প্রকল্প গ্রহণ করা হয়। সম্প্রতি রাজ্য সরকার কিছু শর্তাধীনে সমস্ত মাসিক ভাড়ার আবাসিক প্রকল্পগুলির আবাসিকদের কাছে আবাসনগুলি বিক্রি করে দেওয়ার সিদ্ধান্ত নিয়েছে। এই সম্পর্কে আগ্রহী আবাসিকদের কাছ থেকে প্রাপ্ত আবেদনগুলি বিবেচনা করা হচ্ছে।

১৩। বর্ধিত এলাকাসহ হাওড়ার মূল শহরের পরিকাঠামোগত উন্নয়নের কাজে হাওড়া উন্নয়ন সংস্থা (এইচ. আই. টি.) ব্যাপৃত আছে। তারা উত্তর ও দক্ষিণ উলুবেড়িয়া এবং পশ্চিম বালির রাস্তা ও পয়ঃপ্রণালীর উন্নয়নে জোর দিয়েছে। হাওড়া শহরে রাস্তা ও পয়ঃপ্রণালীর উন্নয়ন, বাস স্ট্যান্ড/টার্মিনাস নির্মাণ ইত্যাদির কাজও মার্চ ২০০২-এর মধ্যে শেষ হবে বলে আশা করা যায়। এইচ. আই. টি.-র অফিস ও কমার্শিয়াল কমপ্লেক্স নির্মাণের কাজও মার্চ ২০০২-এর মধ্যে শেষ হবে।

১৪। কল্যাণী উপনগরী বহুদিন পূর্বে পরিকল্পনা করা হলেও প্রয়োজনানুসারে

জলসরবরাহ, রাস্তা, নিকাশি, বৈদ্যুতিকরণ, রাস্তার আলো ইত্যাদি ক্ষেত্রে উন্নয়নের কাজ চলছে। স্থানীয় নাগরিকদের দাবি এবং উন্নয়ন কমিটির সুপারিশ অনুযায়ী বর্তমান রাস্তাগুলির নিকাশি ব্যবস্থাসহ উন্নয়নের ওপর জোর দেওয়া হয়েছে। কিছু অঞ্চলের বৈদ্যুতিকরণ ও ব্যবস্থার উন্নয়নের কাজ হাতে নেওয়া হয়েছে। ২০০০-২০০১-এ এই সমস্ত উন্নয়ন কাজে ১৮০.০০ লক্ষ টাকা ব্যয় করা হবে।

১৫। বিধাননগরের বর্তমান পরিকাঠামোর উন্নয়নে জোর দেওয়া হয়েছে। নতুন বিদ্যালয়-ভবন নির্মাণ, ইস্টার্ন ড্রেনেজ চ্যানেলের পুনরুজ্জীবন, মূল বাসরুটগুলিতে ফুটপাথ নির্মাণ, নিক্কো পার্ক থেকে সি. এস. টি. সি. গ্যারেজ পর্যন্ত রাস্তার প্রশস্তিকরণ, সুকান্তনগর পাম্পিং স্টেশনের বৈদ্যুতিকরণ ইত্যাদি কাজ চলছে। এ ছাড়াও শহরের শিল্প এলাকা সেক্টর পাঁচের পরিকাঠামো উন্নয়নে জোর দেওয়া হয়েছে।

১৬। শহরে জমি (ঊর্ধ্বসীমা ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৭৬ অনুযায়ী নগর উন্নয়ন বিভাগের শহরে জমির ঊর্ধ্বসীমা শাখা এখনও অবধি ৩৩,৩২,৫৩৫.৬৪৯ বর্গমিটার জমিকে খাস ঘোষণা করেছে। এর মধ্যে ১২,৩১,৮৫৮.৭৩ বর্গমিটার জমির দখল নেওয়া হয়েছে। এর মধ্যে ৪,৫৬,১৮১.৭৭৬ বর্গমিটার জমি বিভিন্ন প্রকল্পের প্রয়োজনে রাজ্য ও কেন্দ্রীয় সরকারের বিভিন্ন, পৌরসভা, শিক্ষাপ্রতিষ্ঠান, দাতব্য প্রতিষ্ঠান ও শিল্পের জন্য বন্টন করা হয়েছে। ১৯৯৯-২০০০ সালে সি. এম. ডি. এ.,কলকাতা পৌরনিগম, বালি পুরসভা এবং সংখ্যালঘু উন্নয়ন ও কল্যাণ বিভাগের মধ্যে ২৩,৭৬০.৩৪ বর্গমিটার জমি আবন্টন করা হয়েছে।

শিল্প সংক্রান্ত প্রয়োজনে ব্যবহারের জন্য বিভিন্ন শিল্পসংস্থাকে এখনও অবধি ১১৪,২১,০৮৪.২৭৯ বর্গমিটার জমি এই আইনের আওতা থেকে ছাড় দেওয়া হয়েছে।

ভারত সরকার শহরে জমি (ঊর্ধ্বসীমা ও নিয়ন্ত্রণ) প্রত্যাহার আইন ১৯৯৯-এর মাধ্যমে মূল আইনটি প্রত্যাহার করে নিয়েছেন। এই প্রত্যাহার আইনটি এই রাজ্যের ক্ষেত্রে প্রযোজ্য নয় কারণ এই সভা প্রস্তাবের মাধ্যমে এটিকে গ্রহণ করেনি। রাজ্য সরকার এই প্রত্যাহার আইনটিকে মেনে নেবে যদি মূল আইনটিকে একটি রাজ্য আইন দিয়ে প্রতি স্থাপন করা সম্ভব হয়। কারণ সাধারণ কল্যাণের জন্য বিশেষ করে মধ্যবিত্ত ও নিম্নবিত্ত জনগণের কল্যাণের জন্য রাজ্য সরকারের হাতে এরূপ একটি আইন থাকা আবশ্যক। এমন আশঙ্কা করা যায় যে, এমন একটি আইনের অনুপস্থিতিতে ব্যক্তিগত পুঁজি শহরে জমির ওপর পূর্ণ নিয়ন্ত্রণ কায়েম করবে এবং তার ব্যবহার সাধারণ মানুষের স্বার্থে নাও হতে পারে। রাজ্য সরকার প্রস্তাবিত রাজ্য আইনটির খসড়া প্রস্তুত করছে। ১৯৭৬ সালের মূল আইনটি এ রাজ্যে বলবৎ থাকবে যত দিন না রাজ্য

আইনটি প্রণয়ন করা হয়।

১৭। মহাশয়, আমি আমার বিভাগের শহর ও গ্রাম পরিকল্পনা শাখার জন্য ৪৪৭৫.৩৭ লক্ষ টাকা সভার অনুমোদনের প্রস্তাবনা রেখেছি যা উপরে উল্লিখিত মোট চাহিদার একটি অংশ।

১৮। মহাশয়, পশ্চিমবঙ্গে গ্রাম ও শহরাঞ্চলের পরিকল্পিত উন্নয়নের ব্যবস্থা করা এবং তৎসংশ্লিষ্ট বা আনুষঙ্গিক বিষয়গুলির ব্যবস্থা করার জন্য পশ্চিমবঙ্গ শহর ও গ্রাম (পরিকল্পনা ও উন্নয়ন) আইন ১৯৭৯ প্রণয়ন ও কার্যকর করা হত। সুনির্দিষ্ট পরিকল্পনাঞ্চলগুলি চিহ্নিত ও বিজ্ঞাপিত করা হয় এবং আইনের সংস্থানগুলির রূপায়ণের জন্য কলকাতা মহানগরীয় এলাকার বাইরে ছয়টি উন্নয়ন কর্তৃপক্ষ যথা—আসানসোল-দুর্গাপুর উন্নয়ন কর্তৃপক্ষ (এ. ডি. ডি. এ.), শিলিগুড়ি-জলপাইগুড়ি উন্নয়ন কর্তৃপক্ষ (এস. জে. ডি. এ.), হলদিয়া উন্নয়ন কর্তৃপক্ষ (এইচ. ডি. এ.), শ্রীনিকেতন-শানিতনিকেতন উন্নয়ন কর্তৃপক্ষ (এস. এস. ডি. এ.), দিঘা উন্নয়ন কর্তৃপক্ষ (ডি. ডি. এ.) এবং জয়গাও উন্নয়ন কর্তৃপক্ষ (জে. ডি. এ.) গঠন করা হয়েছিল। এই প্রতিষ্ঠান/কর্তৃপক্ষগুলির প্রত্যেকটি রাজ্য সরকার দ্বারা নিয়োজিত এক-একজন সভাপতি ও তের জনের অনধিক কিন্তু ন্যূনতম সাত জন অপর সদস্য দ্বারা পরিচালিত হয়।

নিম্নলিখিত অনুচ্ছেদগুলিতে উক্ত কর্তৃপক্ষগুলির কার্যাবলী সংক্ষেপে পেশ করা হল ঃ—

১৯। আসানসোল-দুর্গাপুর উন্নয়ন কর্তৃপক্ষ

পূর্বতন দুর্গাপুর উন্নয়ন কর্তৃপক্ষ ও আসানসোল পরিকল্পনা প্রতিষ্ঠানের অবলুপ্তির সঙ্গে সঙ্গে ১৯৮০ সালের এপ্রিল মাসে নতুনভাবে এই কর্তৃপক্ষ প্রতিষ্ঠিত হয়। পুরাতন প্রতিষ্ঠান দুটির কর্মচারিদের নতুন কর্তৃপক্ষে হস্তান্তরিত হয় এবং পূর্বতন দুর্গাপুর উন্নয়ন কর্তৃপক্ষের সম্পদ ও দায়িত্ব কর্তব্যসমূহ নতুন কর্তৃপক্ষের নিকট হস্তান্তরিত/স্থানান্তরিত হয়।

পরিকল্পনা এলাকাধীন কেন্দ্রীয় অঞ্চলগুলির জন্যে ভূমি ব্যবহার ও উন্নয়ন নিয়ন্ত্রণ পরিকল্পনাসমূহ (পূর্বের রূপরেখা উন্নয়ন পরিকল্পনা) রচনা করা ও বিজ্ঞাপিত করা হয়েছে। এবং সেগুলি অন্যান্য স্থানীয় কর্তৃপক্ষের ঘনিষ্ঠ সহযোগিতায় ও সমন্বয়ে কার্যকর করা হচ্ছে।

ভূমি ব্যবহার নিয়ন্ত্রণ ছাড়াও এই কর্তৃপক্ষ মুলত তাদের পরিকল্পিত এলাকাসমূহে শিল্পায়ন, বাণিজ্যিক ও সামাজিক ক্ষেত্রে নগর পরিকাঠামোগত সুযোগ-সুবিধার পরিকল্পনা

ও উন্নয়নের কাজে নিজেদেরকে নিয়োজিত করেছে। ঘনবসতি এলাকাসমূহে রাস্তাঘাটের উন্নয়ন ও যানবাহন পরিচালন ব্যবস্থার প্রগতিসাধন তাদের কাজের গুরুত্বপূর্ণ দিক। শিল্পে ও গৃহস্থালী উভয়ক্ষেত্রে ব্যবহারের জন্যে জলসরবরাহ করা কর্তৃপক্ষের কর্মকান্ডে একটা খুব গুরুত্বপূর্ণ স্থান দখল করে আছে এবং দুর্গাপুর প্রকল্প কর্তৃপক্ষ ও দুর্গাপুর পৌর-নিগমের সমন্বয়ে দুর্গাপুর অঞ্চলে বহু বছর ধরে জল সরবরাহ ব্যবস্থার বিশাল কর্মকান্ডের উন্নতিবিধান করা সম্ভবপর হয়েছে। এমনকি এই কর্তৃপক্ষ জলের উৎস সমূহের উন্নয়নে অংশগ্রহণ করেছে। অভ্যন্তরীণ চলাচল ও এক শহর থেকে অন্য শহরে পরিবহনের উন্নয়নে এক বিশাল পরিকাঠামো গ্রহণ করা হয়েছে এবং বর্তমান ব্যবস্থা সমূহকে সম্প্রসারিত ও শক্তিশালী করা হয়েছে। বিশাল গ্রাম্য পশ্চাদ্‌ভূমি এবং পুঞ্জীভূত শহর এলাকাকে আসানসোল-দুর্গাপুর শহরদ্বয়ের সঙ্গে সংযোজিত করা হয়েছে। দুর্গাপুর স্টেশন এলাকার উন্নতিসাধন করা হয়েছে এবং রাণীগঞ্জ, আসানসোল ও দুর্গাপুরে বাস টার্মিনাস তৈরি করা হয়েছে। একটি পরিকল্পিত অফিস-তথা-বাণিজ্যিক-তথা-আবাসিক-তথা-বিনোদনকেন্দ্র সমন্বিত ভবনসহ একটি নগরকেন্দ্র দুর্গাপুরের কেন্দ্রীয় এলাকারূপে গড়ে তোলা হয়েছে। সকল আধুনিক সুযোগ-সুবিধাযুক্ত একটি আদর্শ নগরীরূপে গড়ে তোলা বিধাননগর হ'ল এই কর্তৃপক্ষের অন্যতম অবদান। দুর্গাপুর, আসানসোল এবং রানীগঞ্জে নতুন নতুন শিল্প এলাকা গড়ে তোলা হয়েছে এবং শিল্পোদ্যোগিদের জন্য জমি বরাদ্দ করা হয়েছে। এ. ডি. ডি. এ.-র উদ্যোগ ও পৃষ্ঠপোষকতায় ছোট, মাঝারি শিল্পোদ্যোগ প্রতিষ্ঠিত হয়েছে। আসানসোলের, কল্যানপুর, রানীগঞ্জের নিকটবর্তী মঙ্গলপুর, কমলপুর এবং অঙ্গদপুরের শিল্পাঞ্চলগুলি আসানসোল-দুর্গাপুর অঞ্চলের শিল্প মানচিত্রে এই কর্তৃপক্ষের সাম্প্রতিকতম সংযোজন।

শিল্প এলাকা উন্নয়নের পাশাপাশি আবাসিক গৃহপুঞ্জের উন্নতিবিধানে সমগুরুত্ব আরোপ করা হয়েছে। নব-আসানসোল নগর পরিকল্পনা, কল্যানপুর ও মঙ্গলপুরে উপনগরী প্রকল্প এবং দুর্গাপুরে নগরকেন্দ্র ও বিধাননগরের সম্প্রসারণ বিশেষ উল্লেখের দাবি রাখে। সমষ্টিগত উন্নয়ন পরিকল্পনা এবং শিক্ষা পরিকাঠামোগত সুযোগ-সুবিধার উন্নয়নকে সমান গুরুত্ব দেওয়া হয়েছে। এ. ডি. ডি. এ.-র সক্রিয় সহযোগিতা ও অংশগ্রহণে দুটি কলেজ ভবন নির্মাণ করা হয়েছে। এই কর্তৃপক্ষের সম্পূর্ণ নিজস্ব অর্থে বিধাননগরে একটি নতুন বিদ্যালয় স্থাপন করা হয়েছে। এ. ডি. এ.-র পৃষ্ঠপোষকতায় আসানসোলে একটি ইঞ্জিনিয়ারিং কলেজসহ আরও অনেক শিক্ষাপ্রতিষ্ঠান গড়ে তোলা হয়েছে। অন্যান্য স্থানীয় কর্তৃপক্ষের আর্থিক সহযোগিতায় এই কতৃপক্ষদ্বারা স্টেডিয়ামসহ কয়েকটি ক্রীড়াঙ্গন তৈরি করা হয়েছে।

পশ্চিমবঙ্গ সরকারের শিল্প ও বাণিজ্য বিভাগের ঘনিষ্ঠ সহযোগিতায় ও কেন্দ্রীয়

সরকারের আর্থিক আনুকূল্যে সম্প্রতি এ. ডি. ডি. এ.-কর্তৃক একটি রপ্তানি উন্নয়ন শিল্প পার্ক গড়ে তোলা হয়েছে।

এই কর্তৃপক্ষ তার উন্নয়ন পরিকল্পমাত্রায় সংযোজরে জন্য দুর্গাপুরে একটি আধুনিক প্রেক্ষাগৃহ, আসানসোলে এবং রানীগঞ্জ পাঞ্জাবীমোড়ে একটি করে ট্রাক টার্মিনাস স্থাপন, আসানসোল স্টেডিয়ামের উন্নয়ন, প্রান্তিক উন্নয়ন পরিকল্পনা, আসানসোলে বাস টার্মিনাস স্থাপন, আসানসোল জি. টি. রোডকে আরও প্রশস্ত ও বহনক্ষম করা প্রভৃতি প্রকল্প রূপায়ণের মনস্থ করেছে।

এই প্রতিষ্ঠান আগামী ২০ বছর বা আরও বেশি সময়ের জন্য সমগ্র অঞ্চলে একটি ফলপ্রসূ পরিকল্পনা রচনার উদেদশ্যে সি. এম. ডি. এ.-র কুশলী ব্যক্তিদের সাহায্যে একটি আর্থসামাজিক সমীক্ষার কাজ হাতে নেওয়ার কথা চিন্তা করেছে। এই কর্তৃপক্ষ অঞ্চলের শিল্পায়নের পুনরুজ্জীবনের উদ্দেশ্যে সেমিনার, প্রদর্শনী প্রভৃতি সংগঠিত করার মধ্য দিয়েও এক সক্রিয় ভূমিকা পালন করে চলেছে, যা আর্থিক লগ্নির অগ্রগতির জন্য দায়িত্বপ্রাপ্ত সরকারি প্রতিষ্ঠানগুলির সঙ্গে শিলোপদ্যোগী, পেশাদারব্যক্তি, শিল্পপতি, বণিকসভাসমূহ এবং আর্থিক প্রতিষ্ঠানসমূহকে সরাসরি যোগাযোগের সুযোগ করে দেয়।

কর্তৃপক্ষ তার কর্মসূচি রূপায়ণে প্রধানত সরকারি বার্ষিক ব্যয় মঞ্জুরি সহায়তার উপর নির্ভরশীল। কিন্তু তার কর্মসূচি রূপায়ণের মাধ্যমে কর্তৃপক্ষ কিছু নিজস্ব সম্পদ গড়ে তুলেছে যা কিছু রাজস্বের সংস্থান সৃষ্টি করে। তার ফলে এই কর্তৃপক্ষ সরকারি বরাদ্দের অতিরিক্ত অর্থ ব্যয়ে অনেক উন্নয়নমূলক কাজ হাতে নিতে সক্ষম হয়েছে। এই কর্তৃপক্ষ যৌথ উদ্যোগের মাধ্যমে কিছু প্রকল্প রূপায়ণের পদক্ষেপ নিয়েছে এবং বিপণনযোগ্য প্রকল্পসমূহে প্রতিষ্ঠানিক আর্থিক সাহায্য লাভে সচেষ্ট হয়েছে।

২০। **শিলিগুড়ি-জলপাইগুড়ি উন্নয়ন কর্তৃপক্ষ**

১৯৮০ সালের এপ্রিল মাসে এই কর্তৃপক্ষ প্রতিষ্ঠিত হয়। আনুষঙ্গিকভাবে তদানীন্তন শিলিগুড়ি পরিকল্পনা প্রতিষ্ঠানের (এস. পি. ও.) অবলুপ্তি ঘটানো হয় এবং সমস্ত কর্মচারিবর্গকে স্থায়ীভাবে এস. জে. ডি.-এতে প্রতিনিয়োজিত করা হয়। কর্তৃপক্ষের অধীনে যে ভৌগোলিক অঞ্চল আনা হয়েছিল তার আয়তন ছিল ১,১৬২ বর্গ কি. মি. যার মধ্যে মূল অঞ্চলটি তিনটি এলাকা নিয়ে গঠিত যথা শিলিগুড়ি, জলপাইগুড়ি এবং নক্সালবাড়ি নগর এবং নগরায়নাধীন অঞ্চল যার আয়তন ৫৪৭ বর্গ কি. মি.। গঠনকারী শহরাঞ্চলগুলির [illegible] এই সময়ে প্রবল বৃদ্ধি পায় এবং এই প্রক্রিয়ার প্রভাবে শহরগুলির চতুস্পার্শের গ্রামাঞ্চলগুলি ক্রমাগত নগরায়ণের পথে চলে আসে। এরূপ পরিস্থিতির [illegible] অঞ্চলে জমির ব্যবহার ও বিকাশের দিক নিয়ন্ত্রিত করার প্রয়োজন দেখা

দেয়। বিকাশের গতিপ্রকৃতি নির্ধারণ ও নিয়ন্ত্রণের প্রয়োজনে একটি সুসংহত পরিলেখ পরিকল্পনা (অধুনা এল. ইউ. ডি. সি. পি.) প্রস্তুতি ও প্রবর্তন করা হয়।

মহাশয়, শুধুমাত্র পরিকল্পনা রচনা এবং জমি ব্যবহারের উপর নিয়ন্ত্রণই নয়, কর্তৃপক্ষকে তাদের উন্নয়নমলক পরিকল্পনাগুলি রূপায়ণের দিকে লক্ষ্য রাখতে হয় এবং সেইজন্য তাদের পরিকল্পনা কর্মসূচিগুলি রূপায়ণে যথেষ্ট পরিমাণ সময়, পরিশ্রম ও সম্পদ নিয়োজিত করতে হয়। এই ব্যাপারে কর্তৃপক্ষের সাফল্যের খতিয়ান যথেষ্টই দীর্ঘ। এল. ইউ. ডি. সি. পি.-এর প্রস্তুতি ও বিজ্ঞপ্তি জারির সঙ্গে রাস্তাঘাটের উন্নয়ন ও সম্প্রসারণ, যানবাহন চলাচল, জলসরবরাহ ও নিকাশি, শহরের অভ্যন্তরীণ ও এক শহর থেকে অন্য শহরের সংযোগকারী রাস্তার উন্নয়ন, যথাযোগ্য অবস্থানে বাস স্ট্যান্ড স্থাপন দ্বারা শিলিগুড়ি শহরে যানবাহনের চাপ হ্রাসকরণ, বাইপাস রাস্তা ও ট্রাক টার্মিনালের সুযোগ-সুবিধা সৃষ্টি, বিনোদন ও সাংস্কৃতিক অনুষ্ঠানের জন্য সুপরিকল্পিত ভবন নির্মাণ—এই সকল সুযোগ-সুবিধা সৃষ্টির মাধ্যমে এই কর্তৃপক্ষ উন্নততর জীবনযাত্রা সুনিশ্চিত করার লক্ষ্যে পরিকাঠামোগত সুযোগ-সুবিধার উন্নয়নের কাজে ক্রমবর্ধমানভাবে তার সম্পদসমূহকে নিয়োজিত করছে। জোড়াপানি নদীর উপর সেতু (অনিল চ্যাটার্জি সেতু), চম্পাসারিতে মহিষমারি সেতু, কার্সিয়াং বাস স্ট্যান্ড ও অগ্নি-নির্বাপণ কেন্দ্র, জলপাইগুড়ি বাস স্ট্যান্ড, করালা নদীর উপর সেতু, মাটিগাড়া ট্রাক টার্মিনাল, অফিসগৃহের ব্যবস্থাসহ ফুলবাড়ি ট্রাক টার্মিনাল, ইস্টার্ন বাইপাস এবং জলপাইগুড়িতে প্রেক্ষাগৃহসহ শিল্পকলা প্রদর্শনশালা—এই সকল হ'ল কর্তৃপক্ষের বৃহত্তর কর্ম পরিকল্পনার অঙ্গ যা কর্তৃপক্ষ সার্থকভাবে রূপায়িত করেছে।

চলতি প্রকল্পগুলির মধ্যে উভয় দিকে সংযোগকারী পথসহ তৃতীয় মহানন্দা সেতু নির্মাণ এবং উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজের সংযোগকারী রাস্তা নির্মাণের কাজ খুব ভালভাবে অগ্রসর হচ্ছে। ফুলবাড়ি ঘোষপুকুর বাইপাসের প্রথম পর্যায় সম্পূর্ণ হয়েছে, দ্বিতীয় পর্যায় প্রায় সম্পূর্ণ এবং তৃতীয় পর্যায়ের কাজ এগিয়ে চলেছে। মাটিগাড়ায় (হিমাঞ্চল বিহার) একটি আবাসন নির্মাণের কাজ, সেবক রোডে বাজারসহ একটি বহুতল বাণিজ্যিক ভবন নির্মাণের কাজ জলপাইগুড়িতে একটি সর্ব্বব্যবস্থাসম্পন্ন মিশ্র ব্যবহারোপযোগী ভবন নির্মাণের কাজ অগ্রগতির দিকে। বিবেকানন্দ রোডের সম্প্রসারণের কাজ সন্তোষজনকভাবে এগিয়ে চলেছে। জলপাইগুড়ি সংযোজকের কাছে দক্ষিণ শান্তিনগরে একটি আবাসন নির্মাণ, কদমতলায় একটি বাস স্ট্যান্ডসহ বাজার কমপ্লেক্স নির্মাণ এবং জলপাইগুড়িতে জেলা হাসপাতালের বিপরীত দিকে একটি ডর্মিটরিসহ বাজার কমপ্লেক্স নির্মাণ প্রভৃতি অন্যান্য কিছু প্রকল্প হাতে নেওয়া হয়েছে।

পশ্চিমবঙ্গ সরকারের ঋণ মঞ্জুরের উপর কর্তৃপক্ষের কর্মকান্ড মূলত নির্ভরশীল।

তাছাড়া কর্তৃপক্ষ তাদের প্রকল্প প্রণয়ন ও রূপায়ণের মাধ্যমে কিছু রাজস্ব আয় করে যা নতুন নতুন উন্নয়নমূলক প্রকল্প রূপায়ণে পুনঃব্যবহৃত হয়। কর্তৃপক্ষের কাজ এবং প্রয়োজনের গুরুত্ব উপলব্ধি করে পরিকল্পনা কমিশন তৃতীয় মহানন্দা সেতু নির্মাণের মতো কিছু সুনির্দিষ্ট প্রকল্পের জন্য রাজ্য সরকার মারফৎ ১৫,২৩,৫০,০০০.০০ টাকার অতিরিক কেন্দ্রীয় সাহায্য (এ. সি. এ.) বরাদ্দ করেছেন।

**২১। হলদিয়া উন্নয়ন কর্তৃপক্ষ**

পূর্বতন হলদিয়া উন্নয়ন কর্তৃপক্ষের অবলুপ্তি ঘটিয়ে ১৯৮০ সালের এপ্রিল মাসে পশ্চিমবঙ্গ শহর ও নগর (পরিকল্পনা ও উন্নয়ন) আইন, ১৯৭৯ অধীনে এই কর্তৃপক্ষ প্রতিষ্ঠিত হয় এবং তদানীন্তন কর্তৃপক্ষের সমগ্র কর্মচারিদেরকে নতুন কর্তৃপক্ষের অধীনে স্থায়ীভাবে প্রতিনিয়োজিত করা হয়।

মহাশয়, অন্যান্য উন্নয়ন কর্তৃপক্ষের মতো এই উন্নয়ন কর্তৃপক্ষের প্রাথমিক দায়িত্ব ও কর্তব্য ছিল ভূমি ব্যবহার ও উন্নয়ন নিয়ন্ত্রণ পরিকল্পনা প্রস্তুত করা, যা সময়মতো প্রস্তুত করে বিজ্ঞপিত করা হয়। তার ফলে এখন হলদিয়া একটি বন্দর-তথা-শিল্পনগরীরূপে গড়ে উঠেছে। পরিকল্পনা ও জমর ব্যবহার নিয়ন্ত্রণের পাশাপাশি এই কর্তৃপক্ষকে শিল্পাঞ্চলে রাস্তা, জল, বিদ্যুৎ এবং অন্যান্য পরিকাঠামোগত সুযোগ-সুবিধা, উন্নত পরিবহন ব্যবস্থা, আবাসন জমি অধিগ্রহণ এবং শিল্প ও বাণিজ্যিক সংস্থাকে তার আবন্টন, বাস্তুচ্যুতদের পুনর্বাসন, গ্রামাঞ্চলে যোগাযোগ ব্যবস্থার উন্নয়নে উদ্যোগী হতে হয়েছে। একদা জলা ও চাষের জমি থেকে রূপান্তরিত বর্তমান হলদিয়া প্রকৃত অর্থেই হলদিয়া উন্নয়ন কর্তৃপক্ষের অবদান। হলদিয়া পশ্চিমবঙ্গের বর্তমান শিল্প মানচিত্রে একটি বিশিষ্ট স্থান অধিকার করেছে। এলাকার ভূচিত্রের আমূল পরিবর্তন ঘটে গেছে। এতদাঞ্চলের শিল্পসংক্রান্ত কর্মকান্ড শুধুমাত্র এই রাজ্যেরই নয়, পূর্ব ও দক্ষিণ-পূর্ব ভারতের শিল্পের পুনরুজ্জীবনের ইঙ্গিত বহন করে।

বিভিন্ন শিল্পকেন্দ্র ও সংলগ্ন আবাসন এবং সংযুক্ত পুনর্বাসন কলোনিতে যাতায়াতের সুবিধার জন্য বিভিন্ন রাস্তা নির্মাণ করা হয়েছে এবং কিছু কিছু নির্মীয়মান। বর্ধিত যানবাহন চলাচলের উপযোগী করে কয়েকটি রাস্তাকে মজবুত/চওড়া করা হচ্ছে। এইচ. পি. এল.-এর সংযোগকারী রাস্তা চওড়া করা ও আলোর ব্যবস্থা করা, হুগলি নদীর তীরবর্তী এইচ. পি. সি. এল. থেকে এম. সি. পি. এল.-এর প্রধান ফটক পর্যন্ত রাস্তা, এইচ. পি. সি. এল. থেকে শ'ওয়ালেশ পর্যন্ত বাইপাশ রাস্তা, দুর্গাচক রেলওয়ে লেভেল ক্রশিং থেকে এইচ. এল. সি. এল. হয়ে এইচ. পি. সি. এল. পর্যন্ত রাস্তা, রায়চক থেকে হলদিয়া ইনস্টিটিউট অফ টেকনোলজি যাবার রাস্তা, মেঘনাথ সাহা পলিটেকনিক থেকে ক্ষুদিরাম নগর পুনর্বাসন কলোনি পর্যন্ত রাস্তা, শিল্প প্রবেশ রেলওয়ে স্টেশন থেকে

হলদিয়া-পাঁশকুড়া সড়ককে সংযুক্তকারী রাস্তা নির্মাণ ইত্যাদি প্রকল্প হলদিয়া উন্নয়ন কর্তৃপক্ষ হাতে নিয়েছেন।

বেশ কয়েকটি বৃহৎ প্রকল্পের মধ্যে ইতিমধ্যেই সমাপ্ত ও উৎপাদোন্মুখ এচি. পি. এল. এবং শীঘ্রই সমাপ্য ও উৎপাদন শুরুর পথে এম. সি. সি. পি. টি.-এ ছাড়া অন্য কয়েকটি প্রকল্পও বর্তমানে রূপায়ণের বিভিন্ন স্তরে রয়েছে। এলাকার পরিকাঠামোগত উন্নয়নের জন্য জল ও বিদ্যুৎ সরবরাহ, আবাসন, নিকাশন, জমি অধিগ্রহণ ও সেই সংক্রান্ত পুনর্বাসন ইত্যাদি প্রকল্পের উপরে অধিক গুরুত্ব আরোপ করা হয়েছে। অনেকটা অগ্রগতি ইতিমধ্যেই হয়েছে ; বেশ কয়েকটি প্রকল্প রূপায়ণের পথে এবং আরও বেশ কয়েকটি বর্তমানে বিবেচনাধীন।

বর্তমানে ২০ এম. জি. ডি. ক্ষমতাসম্পন্ন জল পরিশোধন কেন্দ্রটি মেরামতি ও ক্ষমতা স্থিতিশীলকরণের মাধ্যমে গৃহস্থালী ও অচিরেই উৎপাদনক্ষম এইচ. সি. এল., এম. সি. সি. পি. টি.-এ সহ বিভিন্ন কলকারখানায় জল সরবরাহের সুনিশ্চিত ব্যবস্থা করা হয়েছে। এ ছাড়াও সহজে পাইপলাইন টানা যায় না এমন জায়গাতে কয়েকটা নলকূপ খনন করে জল সরবরাহের ব্যবস্থা করা হয়েছে। আরও একটি ৩০ এম. জি. ডি. ক্ষমতাসম্পন্ন জল সরবরাহ প্রকল্প বিবেচনাধীন। বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা উন্নয়নের জন্য ক্ষুদিরাম নগরে একটি সাব-স্টেশন নির্মাণের অপেক্ষায়। সেচ ও জলপথ দপ্তরের দ্বারা প্রস্তুত একটি বৃহৎ নিকাশি প্রকল্পের সঙ্গেও হলদিয়া উন্নয়ন কর্তৃপক্ষ সহযোগী সংস্থারূপে জড়িত আছে। বিভিন্ন শিল্পে নিযুক্ত কর্মচারিদের আবাসন সমস্যা দূরীকরণের জন্য হলদিয়া উন্নয়ন কর্তৃপক্ষ আজাদহিন্দ নগরে কয়েকটি ফ্ল্যাট তৈরি করে লিজ দিয়েছে। তাছাড়া উক্ত উন্নয়ন কর্তৃপক্ষ প্রিয়ম্বদা আবাসন ও বাসুদেবপুর আবাসন প্রকল্প রূপায়ণের কাজ হাতে নিয়েছে।

জমি অধিগ্রহণ এবং উন্নয়নের পরে বিভিন্ন শিল্পের জন্য আবন্টন করা ছাড়াও হলদিয়া উন্নয়ন কর্তৃপক্ষ ভবিষ্যৎ প্রয়োজনের দিকে নজর রেখে একটি 'ভূমি ব্যাঙ্ক' গঠন করার পরিকল্পনা নিয়েছে এবং এই উদ্দেশ্যে একটি 'রিভলভিং ফান্ডও' তৈরি করেছে। জমি অধিগ্রহণ সংশ্লিষ্ট পুনর্বাসনের সমস্যা মোকাবিলার জন্য ক্ষুদিরামনগর, ভবানীপুর, পূর্ব রঘুনাথপুর, রামনগর ও ভাগ্যবন্তপুরে পুনর্বাসন কলোনি স্থাপন করার পরিকল্পনা ও রূপায়ণের কাজও এই কর্তৃপক্ষ হাতে নিয়েছে।

অদূর ভবিষ্যতে চৈতন্যপুর থেকে কুকরাহাটি, চৈতন্যপুর থেকে ব্রজলালচক দিয়ে বালুঘাটা পর্যন্ত রাস্তা প্রশস্ত করা ও বহনক্ষম-কুকরাহাটি ফেরিঘাট থেকে বালুঘাটা পর্যন্ত বাইপাস রোড তৈরি করা, বরোদা রেলওয়ে স্টেশন থেকে গেঁওখালি পর্যন্ত সংযোগ রাস্তা

তৈরি, ক্ষুদিরাম স্কোয়ারে রোটারি নির্মাণ, বালুঘাটা থেকে রায়চক পর্যন্ত রাস্তা তৈরি, আজাদহিন্দ নগরে উপনগরী স্থাপন, সি. পি. টি. উপনগরী নতুন অফিসভবন নির্মাণ, গেঁওখালি ফেরিঘাটে আলোর ব্যবস্থা, মিৎসুবিসি কারখানা থেকে কলকাতা-হলদিয়া সড়কপথের সংযোগকেন্দ্র ১ এবং বরোদা রেলওয়ে স্টেশন থেকে কলকাতা-হলদিয়া সড়ক সংযোগকেন্দ্র ২ পর্যন্ত রাস্তা উন্নয়ন ইত্যাদি প্রকল্প হলদিয়া উন্নয়ন কর্তৃপক্ষ গ্রহণ করার পরিকল্পনা নিয়েছে। হলদিয়ার জন্য আগামী ২০ বছরের উপযোগী একটি ফলপ্রসূ পরিকল্পনা প্রস্তুতির লক্ষ্যে একটি আর্থ-সামাজিক সমীক্ষার কাজ হাতে নেওয়া হয়েছে। পরিকাঠামোগত উন্নয়ন সংক্রান্ত বিভিন্ন প্রকল্পের মধ্যে শুধুমাত্র জলসরবরাহ প্রকল্প ছাড়া অন্যান্য প্রকল্প থেকে যেহেতু কম রাজস্ব পায় সেই হেতু হলদিয়া উন্নয়ন কর্তৃপক্ষকে প্রধানত সরকারি ঋণ ও অনুদানের উপর নির্ভর করতে হয়। এই সংস্থাকে বিভিন্ন প্রতিষ্ঠান থেকে সুনির্দিষ্ট কয়েকটি প্রকল্পের জন্য অর্থ গ্রহণ করতে হচ্ছে এবং ভবিষ্যৎ প্রকল্পগুলির রূপায়ণের জন্য আরও বেশি করে এই ধরনের আর্থিক সাহায্য নেওয়ার কথা ভাবতে হচ্ছে।

২২। **শ্রীনিকেতন-শান্তিনিকেতন উন্নয়ন কর্তৃপক্ষ**

শ্রীনিকেতন-শান্তিনিকেতন অঞ্চলে পরিকল্পনাধীন দ্রুত নগরায়ণ রোধ করে একই সঙ্গে বিশ্বভারতীর উন্নয়ন ও এলাকাবাসীর তথা সমস্ত রাজ্যের প্রয়োজন ও চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে এলাকার সার্বিক উন্নয়নের একটি ব্যাপক পরিকল্পনা রূপায়ণের জন্য ১৯৮৯ সালে শ্রীনিকেতন-শান্তিনিকেতন উন্নয়ন কর্তৃপক্ষ গঠিত হয়।

এই উদ্দেশ্যে উক্ত কর্তৃপক্ষের আয়ত্তাধীন কেন্দ্রীয় অঞ্চলের এল. ইউ. ডি. সি. তৈরি ও বিজ্ঞপ্তি করার কাজ প্রাথমিক পর্যায়ে হয়ে গেছে এবং এই অঞ্চলে নির্ধারিতও এল. ইউ. ডি. সি. পি.-র নির্দিষ্ট কাঠামো অনুযায়ী নিয়ন্ত্রিত উন্নয়নের কাজ চলছে। ব্যক্তিগত মালিকানায় বিভিন্ন উন্নয়নের কাজে পরিকাঠামোগত উৎসাহ ও সমর্থন দেওয়ার পাশাপাশি শ্রীনিকেতন শান্তিনিকেতন উন্নয়ন কর্তৃপক্ষ নিজেদের তরফ থেকে প্রান্তিক এলাকা উন্নয়নের কাজ প্রায় সম্পূর্ণ করেছে এবং প্রান্তিক এলাকা শান্তিনিকেতনের উপনগরী হিসাবে গড়ে উঠেছে। উক্ত উন্নয়ন কর্তৃপক্ষ গ্রামাঞ্চলের সংযোগকারী রাস্তা, নিকাশি ব্যবস্থা ও সমষ্টি উন্নয়নের পরিকল্পনাও গ্রহণ করেছে। কর্তৃপক্ষ ৫ কোটি টাকা ব্যয়ে বোলপুরে একটি অত্যাধুনিক রবীন্দ্রভবন নির্মাণ করছে। এই ভবন অঞ্চলবাসীর আধুনিক প্রেক্ষাগৃহের জন্য দীর্ঘদিনের চাহিদা পূরণ করবে এবং ভবিষ্যতে বিভিন্ন সাংস্কৃতিক উন্নয়নমূলক কাজ বিশেষত, শান্তিনিকেতন অঞ্চলের প্রকৃতিসিদ্ধ সংস্কৃতির বিকাশে বিশেষ সহায়ক হবে। বোলপুর শহরে জটিল যানজট সমস্যা সমাধানের জন্য বোলপুর ইলামবাজার সড়কের সঙ্গে বোলপুর শ্রীনিকেতন সড়ক যোগ করে একটি বাইপাস নির্মাণ এবং 'বেসিক মিনিমাম

সার্ভিসেস' (বি. এম. এস.) পরিকল্পনার আওতায় বিস্তীর্ণ গ্রামাঞ্চলের যোগাযোগ ব্যবস্থার উন্নয়ন পরিকল্পনা হাতে নিয়েছে। বিভিন্ন রকমের উন্নয়ন প্রকল্প রচনা ও রূপায়ণের ব্যয় বহন করার জন্য কর্তৃপক্ষ সম্পূর্ণরূপে সরকারি মঞ্জুরির উপর নির্ভরশীল। তবে 'প্রান্তিক উপনগরী'-র মতো প্রকল্প রূপায়ণ করে কর্তৃপক্ষ কিছু উদ্বৃত্ত আয় করতে সমর্থ হয়েছে।

২৩। **দিঘা উন্নয়ন কর্তৃপক্ষ**

প্রথম পদক্ষেপ হিসাবে দিঘাকে একটি পরিকল্পনাধীন অঞ্চল ঘোষণা করে ১৯৯০ সালের নভেম্বর মাসে দিঘা পরিকল্পনা কর্তৃপক্ষ গঠন করা হয়। পরবর্তীকালে একই সঙ্গে পরিকল্পনা রচনা ও পরিকল্পনা কর্মসূচি রূপায়ণ, জমির ব্যবহার নিয়ন্ত্রণ, পরিকাঠামোগত উন্নয়ন এবং একটি পর্যটক আকর্ষণকারী পরিকল্পিত নগরী হিসাবে দিঘাকে গড়ে তোলার লক্ষ্যে ১৯৯৩ সালের মার্চ মাসে দিঘা উন্নয়ন কর্তৃপক্ষ গঠন করা হয়।

কর্তৃপক্ষ নিয়ন্ত্রণাধীন প্রধান অঞ্চলগুলির এল. ইউ. ডি. সি. পি. প্রস্তুত করেছে ও বিজ্ঞপ্তি জারি করেছে।

বর্তমানে তারা ফরসোর রোডের সংযোগকারী রাস্তাসহ একটি বাইপাস ভূতলস্থিত নিকাশি ব্যবস্তা, পরিকল্পনাধীন অঞ্চলের পথিপার্শ্বস্থ উদ্যান নির্মাণ ; ট্যাক্সি ও রিক্সা স্ট্যান্ড, স্থায়ী বনভোজন এলাকা নির্মাণ, রাস্তার পরিকাঠামোগত উন্নয়ন ইত্যাদি প্রকল্প রূপায়ণের কাজে নিযুক্ত আছে। পুরানো দিঘার ক্ষয়িষ্ণু প্রকৃতির কথা বিবেচনা করে নতুন দিঘা অঞ্চলের দ্রুত উন্নয়নের উপর বিশেষ গুরুত্ব দিয়ে ১৭ একর জমির উপর একটি হোটেল সেক্টর গঠন করা হচ্ছে। সকল আধুনিক সুযোগ-সুবিধাযুক্ত একটি বাস স্ট্যান্ডও নির্মাণের পরিকল্পনা নেওয়া হয়েছে। বি. এম. এস. প্রকল্পের অধীনে গ্রামাঞ্চলের সঙ্গে যোগাযোগকল্পে নতুন কয়েকটি রাস্তার পরিকল্পনা নেওয়া হয়েছে। একটি নতুন উন্নয়ন কর্তৃপক্ষ হিসাবে দিঘা সম্পূর্ণভাবে সরকারি মঞ্জুরির উপর নির্ভরশীল।

২৪। **জয়গাঁও উন্নয়ন কর্তৃপক্ষ**

১৯৮৭ সালের এপ্রিল মাসে এই কর্তৃপক্ষ গঠিত হয়। বিধিবদ্ধ কর্মসম্পাদনের উদ্দেশ্যে জলপাইগুড়ির জেলাশাসককে উন্নয়ন কর্তৃপক্ষ হিসাবে নিযুক্ত করা হয়। ১৯৯৯ সালের মে মাসে জেলা শাসককে চেয়ারম্যান করে এবং সরকার মনোনীত বিভিন্ন ক্ষেত্রের সদস্য অন্তর্ভুক্তি করে একটি প্রতিনিধিমূলক সংগঠন হিসাবে কর্তৃপক্ষ পুনর্গঠন করা হয়েছে। গোপীমোহন, তোর্যা, দলসিংপাড়া চা বাগানগুলি অন্তর্ভূক্ত করে এই কর্তৃপক্ষের নিয়ন্ত্রাধীন অঞ্চল সম্প্রসারিত করা হয়েছে। সংশ্লিষ্ট অঞ্চলের বর্তমান ভূমি ব্যবহার

মানচিত্র ও রেজিস্টার তৈরি ও বিজ্ঞাপিত করার কাজ শেষ হয়েছে এবং তৎপরবর্তী পর্যায়ে ভূমি ব্যবহার ও নিয়ন্ত্রণ পরিকল্পনা তৈরির কাজে হাত দেওয়া হয়েছে। বাস স্ট্যান্ড তৈরি এবং এলাকার সংযোগকারী কয়েকটি রাস্তা নির্মাণ ইত্যাদি কয়েকটি প্রকল্প হাতে নেওয়া হয়েছে। পানীয় জল সরবরাহ ও নিকাশি প্রকল্পের উন্নয়নের চেষ্টা চলছে। একটি বাণিজ্যিক ভবন নির্মাণও বর্তমানে বিবেচনাধীন।

উক্ত কর্তৃপক্ষ বিভিন্ন প্রকল্প রূপায়ণ ইত্যাদি কাজের জন্য সম্পূর্ণভাবে পশ্চিমবঙ্গ সরকারের অর্থ মঞ্জুরির উপর নির্ভরশীল।

২৫। মহাশয়, পৌরবিষয়ক দপ্তরের বিভিন্ন কার্যাবলী বিস্তৃতভাবে ৯০ নম্বর দাবিতে উল্লেখ করা হয়েছে।

২৬। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই দাবি অনুমোদনের জন্য সকলের সহযোগিতা কামনা করি।

## DEMAND No. 38

### Major Heads : 2220—Information and Publicity, 4220—Capital Outlay on Information and Publicity and 6220—Loans for Information and Publicity

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 41,10,85,000 only be granted for expenditure under Demand No. 38, Major Head : "2220—Information and Publicity, 4220—Capital Outlay on Information and Publicity and 6220—Loans for Information and Publicity" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 13,56,58,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Buddhadeb Bhattacharjee on Demand No. 38 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে প্রস্তাব করছি যে ২০০০-২০০১ সালের আর্থিক বছরে

৩৮ নং দাবির অধীন "২২২০—তথ্য ও প্রচার", "৪২২০—তথ্য ও প্রচারের মূলধনী বিনিয়োগ" এবং "৬২২০—তথ্য ও প্রচারের জন্য ঋণ" মুখ্যখাতে সর্বমোট ৪১,১০,৮৫,০০০ (একচল্লিশ কোটি দশ লক্ষ পঁচাশি হাজার) টাকা মঞ্জুর করা হোক।

ইতিপূর্বে ভোট অন অ্যাকাউন্ট-এ প্রস্তাবিত ১৩,৫৬,৫৮,০০০ (তেরো কোটি ছাপ্পান্ন লক্ষ আটান্ন হাজার) টাকা এর মধ্যে ধরা আছে।

একদিকে বিজ্ঞানের বিস্ময়কর অগ্রগতি এবং অন্যদিকে সীমাহীন সোষণ, ক্ষুধা, দারিদ্র্য, বেকারি, নিরক্ষরতা, অপুষ্টির অন্ধকার—এই দুই পরস্পরবিরোধী পরিস্থিতির মধ্য দিয়ে পথ কেটে আমরা এক নতুন শতাব্দীকে বরণ করতে চলেছি। মানব ইতিহাসের সব থেকে বর্ণময় ও ঘটনাবহুল যে শতাব্দী আমরা পার হতে চলেছি সেই শতাব্দীর গোড়ার দিকে মানুষের মুক্তিসংগ্রাম এক নতুন দিশার সন্ধান পেয়ে তার চলার ছন্দে পেয়েছিল নতুন গতি। শতাব্দীর অন্তিম লগ্নে সেই গতিকে আপাত দৃষ্টিতে খানিকটা স্তিমিত বলে মনে হলেও আমরা যেন ভুলে না যাই যে সভ্যতার অগ্রগতির রথের চাকাকে কেউ থামাতে পারে না। ইতিহাসের এটাই শিক্ষা। কিন্তু এরই পাশাপাশি আমরা উদ্বিগ্ন না হয়ে পারি না যখন দেখি যে বিজ্ঞানের বিস্ময়কর অগ্রগতিকে জগৎ ও জীবনের বহুমুখী কল্যাণ সাধনের কাজে ব্যবহার না করে তাকে ব্যবহার করা হচ্ছে মারণাস্ত্র তৈরি, আধিপত্য বিস্তার, সন্ত্রাসবাদে মদত দেওয়া এবং ভীতি প্রদর্শনের কাজে। ভুবনায়ন, ভোগবাদ, অখন্ডবাজার, অবাধ বেসরকারিকরণ, ঢালাও উন্নত প্রযুক্তির পক্ষে চোখ ধাঁধানো প্রচার চালানো সত্ত্বেও উন্নত এবং উন্নতিশীল দেশগুলির মধ্যে অর্থনৈতিক ব্যবধান বেড়েই চলেছে। অর্থনৈতিক দাসত্বকে চিরস্থায়ী করার উদ্দেশ্যে পশ্চিমি দুনিয়ার দেশগুলি শুধুমাত্র অর্থনৈতিক শোষণ চালিয়েই সন্তুষ্ট নয় তারা নানান কৌশলে সাংস্কৃতিক আগ্রাসনও চালাচ্ছে। মহাশক্তিশালী বৈদ্যুতিক প্রচার মাধ্যম, তথ্য সাম্রাজ্যবাদ এবং শিকড়হীন সংস্কৃতির রঙিন বর্ণচ্ছটায় মানুষের জীবনের সমস্ত শুভবোধকে নষ্ট করার চেষ্টা চলছে। আমাদের চেতনার আকাশ জুড়ে অসংখ্য মূল্যবোধহীন বিদেশি চ্যানেলের দাপাদাপি। অবাধ ভোগবাদ, হিংসার উন্মত্ততা এবং নির্বিচার যৌনতার প্রকাশ্য প্রদর্শনের ফলে শুধুমাত্র আমাদের জাতীয় সংস্কৃতি আক্রান্ত নয়, আক্রান্ত সব রকমের মানবিক মূল্যবোধ, বিশ্বজনীন ভাবনা এবং মৈত্রীর বাতাবরণ। একদিকে যেমন শিশু-কিশোরের কল্পনার আকাশ কেড়ে নেওয়া হচ্ছে, যৌবনকে করা হচ্ছে বিপথগামী, অন্যদিকে তেমনই আমাদের ভাবনা-চিন্তা-মননের জগৎকেও নিয়ন্ত্রণের প্রকাশ্য চেষ্টা চালাচ্ছে পুঁজিবাদের প্রবক্তারা। বিজ্ঞানের অভূতপূর্ব অগ্রগতিকে কব্জা করার কাজে ঝাঁপিয়ে পড়েছে জগৎ জোড়া অন্ধকারের ফেরিওয়ালারা। সংস্কৃতি ও মনোরঞ্জনের নামে চলছে যৌনতার বেপরোয়া বাণিজ্য। উন্নত প্রযুক্তির হাত ধরে ঘরের মধ্যে চলে আসছে অশ্লীল বইপত্র। অথচ

প্রযুক্তির এই উন্নতিকে মানবকল্যাণকর কত কাজেই না লাগানো যেত। প্রযুক্তি বিকাশের বিরোধিতা অবশ্যই কাম্য নয়, কিন্তু প্রশ্ন হল এই উন্নত প্রযুক্তিকে মানুষের দারিদ্র্য, বেকারি, নিরক্ষরতা, কুসংস্কার দূর করার কাজে ব্যবহার না করে কেন তাকে ব্যবহার করা হবে পশুসত্ত্বাকে উসকে দিয়ে মানুষকে অহংসর্বস্ব, স্বার্থপর এবং জীবনবিমুখ করে তোলার কাজে।

এই পরিস্থিতিতে আমাদের দেশে যে যুক্তি-তর্কহীন, কুসংস্কারাচ্ছন্ন, অন্ধ ধর্মান্ধতা ও ধর্মীয় ঘৃণার বাতাবরণ তৈরি করা হচ্ছে তা সকলেরই পক্ষে দারুণ উদ্বেগের কারণ হয়ে উঠেছে। শাসক শ্রেণীর সমর্থনপুষ্ট একদল ধর্মান্ধ ব্যক্তি সংগঠিতভাবে শিক্ষা, সংস্কৃতির উপর স্বৈরতান্ত্রিক আক্রমণ চালাচ্ছে। এদের স্পর্ধা এতদূর প্রসারিত হয়েছে যে সত্য প্রকাশের ভয়ে এরা প্রকৃত ইতিহাস রচনার উপরও আক্রমণ চালাচ্ছে। সাংস্কৃতিক সন্ত্রাসবাদীদের আক্রমণের হাত থেকে খেলাধুলা-সঙ্গীত-চলচ্চিত্র-চিত্রকলা-পাঠ্যপুস্তক কোনও কিছুই বাদ যাচ্ছে না।

বহু সংস্কৃতি, বহু ভাষা, বহু ধর্মের এই দেশে ধর্মীয় শাসন প্রতিষ্ঠার কোনও স্বপ্নই সফল হবে না। আমাদের দৃঢ় বিশ্বাস ধর্মান্ধতার বিরুদ্ধে এ দেশের সকল শ্রেণীর সচেতন মানুষ আওয়াজ তুলবেন।

**তথ্য শাখা**

এ যুগ তথ্য-প্রযুক্তির যুগ। এর বিস্ময়কর ক্ষমতা সম্পর্কে আমরা অবহিত আছি। কিন্তু আশা করি একথা স্বীকার করবেন যে বিজ্ঞানের এই বিস্ময়কর ক্ষমতাকে মানুষের অগ্রগতির কাছে ব্যবহার না করে তাকে ব্যবহার করা হচ্ছে বহুজাতিক সংস্থা ও তার তল্পিবাহকদের স্বার্থরক্ষার কাছে, ব্যবহার করা হচ্ছে মানুষের মন ও চিন্তার জগৎটাকে বিষিয়ে দেওয়ার কাজে। তারই পাশাপাশি রাজ্যের তথ্য ও সংস্কৃতি বিভাগ তাদের সীমিত ক্ষমতার মধ্যেও বিগত তেইশ বছর ধরে তথ্য সংগ্রহ ও বন্টনের ক্ষেত্রে যথাসম্ভব আধুনিক প্রযুক্তিকে কাজে লাগিয়ে বিভিন্ন উন্নয়ন প্রকল্প রূপায়ণে সরকারি প্রয়াসের সাফল্য এবং সীমাবদ্ধতা সম্পর্কে রাজ্যের মানুষকে অবহিত রাখার সঙ্গে সঙ্গে তার চেতনাকে জাগ্রত করা এবং সমাজ গঠনে তার ভূমিকাকে আরও সক্রিয় করে তোলার প্রচেষ্টা চালিয়েছে। সাম্প্রদায়িকতা, বিচ্ছিন্নতা, আত্মসর্বস্ব ভোগবাদী পণ্য সংস্কৃতি তথা অপসংস্কৃতির বিরুদ্ধে রাজ্য সরকারের দৃঢ় ভূমিকা আজ সর্বত্র স্বীকৃত। এরই পাশাপাশি জীবনধর্মী সুস্থ্য সংস্কৃতির প্রচার ও প্রসারে রাজ্য সরকারের প্রচেষ্টা উল্লেখযোগ্য।

আজ দেশের সামনে ঘোর বিপদ। জাতি-ধর্ম-বর্ণ-ভাষা নিয়ে বিরোধের আগুন জ্বলছে দেশের নানা প্রান্তে। সংবিধান সংশোধনের নামে তার মূল ভিত্তিকে বদলে দেবার

প্রচেষ্টা শুরু হয়েছে, আক্রান্ত হচ্ছে তার ধর্মনিরপেক্ষ চরিত্র। অন্যদিকে সংকীর্ণ ছোট ছোট রাজ্য গঠনের ব্যাপারে উস্কানি দিয়ে রাষ্ট্রের অখণ্ডতা ও জাতীয় সংহতিকে বিপন্ন করে তোলা হচ্ছে। ভাষাগত সংকীর্ণতার স্লোগান তুলে মানুষকে জীবনের আসল সমস্যা থেকে দূরে টেনে নিয়ে যাওয়া হচ্ছে। চক্রান্তকারিদের হীন অভিসন্ধির আওতা থেকে পশ্চিমবঙ্গও মুক্ত নয়। তাই রাজ্য সরকারকে সতর্ক থাকতেই হচ্ছে। তবু আমাদের বিশ্বাস আছে যে সর্বস্তরের মানুষের সহযোগিতা নিয়ে এই হীন প্রচেষ্টাকে আমরা রুখতে সক্ষম হব।

বৈদ্যুতিন গণমাধ্যম রাজ্য সরকারের আওতাধীন না হলেও এদের কাজকর্মের ফল সবাইকেই ভোগ করতে হয়। আমরা চাই না বৈদ্যুতিন মাধ্যমগুলি সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণে থাকুক। আমরা এটাও চাই না যে বিদেশি বহুজাতিক সংস্থাগুলি বা ভারতের বেসরকারি মালিকরা এগুলি পরিচালনার নিরঙ্কুশ অধিকার পেয়ে যাক। এ দেশের মাটিকে ব্যবহার করে বিদেশি উপগ্রহ বাহিত টি. ভি. চ্যানেলগুলিকে নির্বিচারে প্রবেশ করতে দেওয়ারও আমরা ঘোরতর বিরোধী। বায়ুতরঙ্গ নিয়ন্ত্রণের ক্ষেত্রে প্রসারভারতীর আওতার বাইরে একটি স্বতন্ত্র সংস্থা গঠনের প্রস্তাব আমরা কেন্দ্রীয় সরকারকে দিয়েছি। প্রসারভারতী আইনকে যথাযথভাবে কার্যকর না করার ফলে বহুল প্রচারিত এই সংস্থাটি প্রকৃতপক্ষে এখন কেন্দ্রীয় সরকারের কুক্ষিগত। তা সত্ত্বেও বর্তমান সমাজজীবনে বৈদ্যুতিন গণমাধ্যমের গুরুত্ব বিবেচনা করে দূরদর্শনের মাধ্যমে একটি বিনম্র কর্মসূচি রাজ্য সরকারের বিবেচনাধীন রয়েছে।

আমরা গভীর দুঃখের সঙ্গে লক্ষ করছি যে মুদ্রণ মাধ্যমের ক্ষেত্রেও ভারত সরকার বিদেশি বিনিয়োগের জন্য দরজা খুলে দিচ্ছে। জনমত গঠন এবং জাতীয় স্বার্থের কথা বিবেচনা করে আমাদের অভিমত হল এই যে অন্যান্য শিল্পের সঙ্গে সংবাদ প্রতিষ্ঠানগুলিকে একই পর্যায়ভুক্ত করা ঠিক হবে না। এই মাধ্যমের ক্ষেত্রে বিদেশি বিনিয়োগের ফলে মূল্যবোধের ক্ষেত্রে অবনতি ঘটার আশঙ্কা থেকে যাবে এবং দেশের সর্বনাশ ঘটবে।

বৈদ্যুতিন ও অন্যান্য গণমাধ্যমের সাহায্যে ভোগবাদী জীবনদর্শন এবং বিদেশি সংস্কৃতির সর্বগ্রাসী আক্রমণের মুখোমুখি দাঁড়িয়ে উন্নয়নমূলক তথ্য ও দেশজ সংস্কৃতির বার্তাকে ছড়িয়ে দেওয়ার দায়িত্ব পালন করে থাকে এই শাখা। পরিকাঠামোগত বাধাকে অগ্রাহ্য করে রাজ্য সরকারের কল্যাণমূলক কর্মসূচি, জাতীয় সংহতি ও সাম্প্রদায়িক সম্প্রীতির দৃষ্টিভঙ্গিকে অক্লান্তভাবে পশ্চিমবাংলার সমস্ত প্রান্তে পৌঁছিয়ে দিচ্ছে।

এই ভাবনাকে সামনে রেখেই স্বাধীনতার সুবর্ণজয়ন্তীর সমাপ্তি উপলক্ষে গ্রামীণ এলাকা জুড়ে দেশাত্মবোধক সংগীত প্রতিযোগিতা, বহুমুখী গণমাধ্যম প্রচারাভিযান, প্রদর্শনী

ইত্যাদির আয়োজন করা হয়েছিল। এ বছরেও স্বাধীনতা দিবস উপলক্ষে বিভিন্ন দেশাত্মবোধক কর্মসূচির আয়োজন করা হয়। সাংস্কৃতিক ঐক্যকে দৃঢ়তর করার লক্ষ্যে গত বছরের তিস্তা-গঙ্গা উৎসবের সাফল্য এ বছরের উদ্‌যাপনকেও প্রেরণা জুগিয়েছে। উত্তরবঙ্গের ছয়টি জেলায় অনুষ্ঠিত হয় এই উৎসব। এই উৎসবটি তিস্তা, তোর্সা, মহানন্দা এবং গঙ্গার তীরবর্তী শিল্পীদের মধ্যে ভাববিনিময়ের প্রক্রিয়াটিকে সমৃদ্ধ ও শক্তিশালী করে তুলেছে।

পাশাপাশি প্রদর্শনী, হোর্ডিং-এর মাধ্যমে প্রচার, বিজ্ঞাপন ও তথ্যচিত্রকে, সাধারণ মানুষের কাছে উন্নয়ন সম্পর্কিত তথ্য পৌঁছে দেওয়ার ক্ষেত্রে মাধ্যম হিসাবে ব্যবহার করা হচ্ছে। জেলা পরিষদ ও পুরসংস্থাগুলি হোর্ডিং-এর মাধ্যমে প্রচারকে সংগঠিত করার কাজে এগিয়ে আসছে। কাজ করার ক্ষেত্রে ত্রিস্তর পঞ্চায়েতের সঙ্গে অধিকতর সংযোগ রক্ষা করতে প্রত্যেক 'জেলা তথ্য ও সংস্কৃতি আধিকারিক' জেলা পরিষদের সঙ্গে যুক্ত রয়েছেন 'পরিষদ তথ্য আধিকারিক' হিসাবে, সেই সঙ্গে ক্ষেত্রীয় কর্মিদের (ফিল্ড ওয়ার্কারদের) পঞ্চায়েত সমিতির নিয়ন্ত্রণে নিয়ে আসা হয়েছে। গ্রামাঞ্চলে তথ্যচিত্র প্রদর্শনে শ্রুতি-চাক্ষুষী মাধ্যমে ভি. সি. পি. যুক্ত করা হয়েছে। পাশাপাশি, ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থার সঙ্গে অধিকতর সহযোগিতা গড়ে তুলতে এবং প্রশাসন-ব্যবস্থার জন-প্রতিনিধিদের দৃষ্টিভঙ্গি ও প্রস্তাব প্রতিফলনের লক্ষ্যে সরাসরি জেলা পরিকল্পনা ও পুর পরিকল্পনায় তহবিলের সংস্থান রাখা হচ্ছে। গত বছরের মতোন এবারও শিশু চলচ্চিত্র উৎসবের উদ্যোগ নেওয়া হচ্ছে। এর ফলে, দূরবর্তী অঞ্চলের শিশুরা নামমাত্র মূল্যে রুচিসম্মত চলচ্চিত্র দেখার সুযোগ পাচ্ছে। রাজ্য সরকারের পরিকল্পনা ও নীতি সম্পর্কিত তথ্য-প্রচারের সাধারণ কাজ পোস্টার, পুস্তিকা প্রচারপত্র ইত্যাদির মাধ্যমে স্বাভাবিক-ভাবেই সম্পাদন করা হচ্ছে।

এই বিভাগের বার্তা শাখা ইংরেজি ও বাংলা মিলে ৭৫টি প্রেস নোট ও ২০৮টি প্রেস রিলিজ প্রকাশ করেছে এবং ১৯০টি প্রেস কভারেজের আয়োজনও করা হয়। সাংবাদিকদের সঙ্গে প্রায় ১৭০টি বৈঠকের আয়োজন করা হয়েছে। ১৫টি ক্ষেত্রে বিভিন্ন অনুষ্ঠানে সংবাদ সংগ্রহের জন্য সাংবাদিকদের নিয়ে যাওয়া হয়েছে। এই সরকারের কাজকর্মের বিষয়ে বিভিন্ন সংবাদপত্রে প্রকাশিত বিভ্রান্তিকর প্রতিবেদনের প্রত্যুত্তরে প্রায় ১৫টি প্রতিবাদপত্র পাঠানো হয়েছে। এই শাখা কর্তৃক সাংবাদিকদের পরিচিতিপত্র প্রদানের উদ্দেশ্যে গঠিত কমিটির বৈঠক আহ্বান করা হয়। এই কমিটির সুপারিশক্রমে কর্মরত সাংবাদিকদের পরিচিতি পত্র প্রদান করা হয়েছে। বিভিন্ন নির্বাচনের ফলাফল যত দ্রুত সম্ভব এই শাখার পক্ষ থেকে বিভিন্ন গণমাধ্যমের প্রতিনিধি এবং জনসাধারণকে জানানো হয়ে থাকে। নির্বাচনী ফলাফল ও তার প্রেক্ষাপট বিশ্লেষণ, তুলনামূলক আলোচনা করা, সমীক্ষা করা প্রভৃতিও এই শাখার কাজ। বার্তাশাখার যাবতীয় কাজকর্ম কম্পিউটার ব্যবস্থার

অধীনে আনার কাজ শুরু হয়েছে। এর সাহায্যে একটি তথ্যভান্ডারও গড়ে তোলা হচ্ছে।

রাজ্য সরকার এ রাজ্য থেকে প্রকাশিত ৩৩টি দৈনিক সংবাদপত্র, পশ্চিমবঙ্গের বাইরে থেকে প্রকাশিত ৫৫টি দৈনিক সংবাদপত্র ও ১২২টি সাময়িক পত্রে বিজ্ঞাপন প্রকাশ করে থাকে। এছাড়া জেলা তথ্য ও সংস্কৃতি আধিকারিকদের মাধ্যমে ৫০২টি ক্ষুদ্র সংবাদপত্র ও সাময়িক পত্রে এই বিভাগ বিজ্ঞাপন প্রকাশ করে। ওই সব সংবাদপত্রে প্রচার সংখ্যা ও নিয়মিত প্রকাশনার ভিত্তিতে বিজ্ঞাপন দেওয়া হয়।

এই বিভাগের প্রদর্শনী শাখাটি প্রযুক্তিগতভাবে সুসজ্জিত এবং পশ্চিমবঙ্গ সরকারের প্রচার ব্যবস্থার একটি অত্যন্ত জনপ্রিয় ও বলিষ্ঠ মাধ্যম। এই শাখা সারা বছর ধরে পশ্চিমবঙ্গের সর্বত্র এবং নতুন নতুন প্রদর্শনীর সেট ও পোস্টার সেট তৈরি করে এবং পশ্চিমবঙ্গের বাইরেও প্রদর্শনীর আয়োজন করে থাকে। তা ছাড়া, বিভিন্ন মেলায় অংশগ্রহণ ছাড়াও, এই প্রদর্শনী শাখা নয়াদিল্লিতে ভারত আন্তর্জাতিক বাণিজ্য মেলায় পশ্চিমবঙ্গ মণ্ডপে প্রদর্শনী সংগঠিত করার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকারের কেন্দ্রীয় শাখা হিসাবে কাজ করে এবং অন্যান্য দপ্তরের প্রদর্শনী সংগঠিত করার ব্যাপারে প্রশাসনিক অনুমোদন দিয়ে থাকে।

এ সব ছাড়াও, সরকারি প্রদর্শনী সেট এবং পোস্টারের ৯৮টি প্রদর্শনী সংগঠিত হয়েছে। পশ্চিমবঙ্গব্যাপী এবং রাজ্যের বাইরে এই রকম আরও ৫০টি প্রদর্শনী হওয়ার কথা আছে। নয়াদিল্লিতে আয়োজিত ভারত আন্তর্জাতিক বাণিজ্য মেলা-৯৯তে, পশ্চিমবঙ্গ সরকারের কেন্দ্রীয় হিসাবে, আমরা অধিক গুরুত্বপূর্ণ পশ্চিমবঙ্গ অংশটি সংগঠিত করেছিলাম। এখানে বিভিন্ন দপ্তর, নিগম, প্রতিষ্ঠান এবং শিল্পসংস্থাসহ অংশগ্রহণকারী ছিল প্রায় ৭৫টি।

"বাংলায় নারী শিক্ষার ১৫০ বছর" এবং "ডঃ বি. আর. আম্বেদকর"-এর উপর দুটি নতুন প্রদর্শনী সেট তৈরি হয়েছে। "নজরুল", "রবীন্দ্রনাথ এবং বাংলার নবজাগরণ" এবং 'সাম্প্রদায়িক সম্প্রীতি'-র উপর তিনটি প্রদর্শনী সেট নতুন করে তৈরি করা হয়েছে। আগস্ট, ১৯৯৯-তে নয়াদিল্লিতে পশ্চিমবঙ্গ মন্ডপে বাংলার তাঁত, হস্তশিল্পসামগ্রী, চর্মজ দ্রব্য, পোশাক-পরিচ্ছদ, খাদ্যবস্তু ইত্যাদির প্রদর্শন তথা বিক্রয়ের ৯ দিনব্যাপী আয়োজন 'সমাহার-৯৯' সংগঠিত হয়। আমরা নয়াদিল্লিতে জানুয়ারি-ফেব্রুয়ারি ২০০০-এ পশ্চিমবঙ্গ মন্ডপে আয়োজিত কৃষি এক্সপো-আন্তর্জাতিক কৃষি মেলায় অংশগ্রহণ করেছি।

বাংলা, ইংরেজি, হিন্দি, উর্দু, সাঁওতালি এবং নেপালি এই ছয়টি ভাষায় রাজ্য সরকারের মুখপত্র প্রকাশ করা হয়। মুখপত্রগুলির গুণগত উৎকর্ষ বিশেষত বিশেষ সংখ্যা বা ক্রোড়পত্রগুলি ব্যাপক প্রশংসা অর্জন করেছে। বিশেষ সংখ্যার মধ্যে ইংরেজিতে

ব্রেখ্‌ট, লোকসভা নির্বাচন ১৯৯৯, চলচ্চিত্র উৎসব ও বন্যপ্রাণী সংখ্যা, বাংলায় স্বাধীনতার পঞ্চাশ বছর ও কাজী নজরুল ইসলাম সংখ্যা, হিন্দিতে নাগার্জুন, প্রেমচাঁদ, নজরুল ও কবীর সংখ্যা, উর্দুতে কবীর ও ফয়েজ আহমেদ ফয়েজ সংখ্যা, সাঁওতালিতে সাধু রামচাঁদ মুর্মু ও নির্বাচনী সংখ্যা প্রকাশ করা হয়েছে। প্রকাশিত ক্রোড়পত্রগুলির মধ্যে উল্লেখযোগ্য এহ্‌সান্ দ্বারভাঙ্গি, বনফুল, কবিতা উৎসব, আন্তর্জাতিক নারী দিবস, ভগিনী নিবেদিতা, সাক্ষরতা, শিল্প ইত্যাদি বিষয়। উপরে উল্লিখিত প্রায় সব ভাষাতেই রবীন্দ্রনাথ এবং অমর্ত্য সেনের উপর বিশেষ সংখ্যা প্রকাশ করা হয়েছে। বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায়ের মহান উপন্যাস আরণ্যকের অনুবাদ ধারাবাহিকভাবে সাঁওতালি মুখপত্রে প্রকাশ করা হচ্ছে। এই পদক্ষেপ সংশ্লিষ্ট সকলের দ্বারাই প্রশংসিত হয়েছে।

রাজ্য সরকারের মুখপত্রসমূহ এবং অন্যান্য প্রকাশনা বিতরণ শাখার মাধ্যমে বিভিন্ন বিখ্যাত ব্যক্তি, প্রতিষ্ঠান ও বিশেষত পাঠকদের কাছে নিয়মিতভাবে বিতরণ বা বিক্রয় করা হয়। শিলিগুড়ি থেকে দৈনিক বসুমতী এবং নেপালি সাপ্তাহিক নিয়মিত প্রকাশিত হচ্ছে।

তথ্য ও সংস্কৃতি বিভাগের অধীন গণমাধ্যম কেন্দ্র অন্যান্য বিষয়ের মধ্যে—(১) অর্থনৈতিক ও সামাজিক উন্নয়নের পূর্বশর্ত হিসাবে গণসংযোগ চর্চা, (২) গণমাধ্যমের সঙ্গে সম্পর্কিত তথ্য ভান্ডার স্থাপন, (৩) গ্রামকেন্দ্রিক ক্ষুদ্র পত্র-পত্রিকার উন্নয়নের পথ সন্ধান, (৪) অন্যান্য রাজ্যের সমমনোভাবাপন্ন প্রতিষ্ঠানের সঙ্গে যোগাযোগ স্থাপন এবং (৫) সমীক্ষা, আলোচনাচক্র বা আলোচনাসভার আয়োজন করার উদ্দেশ্য নিয়ে স্থাপন করা হয়েছিল। ১৯৯৯-২০০০ বর্ষে গণমাধ্যম কেন্দ্র ১৫টি কর্মশালা, ১১টি আলোচনাচক্র এবং গ্রামাঞ্চলের ১৫ জন সাংবাদিকের জন্য প্রশিক্ষণ কর্মসূচির আয়োজন করে। কেন্দ্রের মুখপত্র "গণমাধ্যম" নিয়মিত প্রকাশিত হয়। এই ধরনের তৎপরতা বৃদ্ধি করার জন্য আরও চেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে। কেন্দ্রের ব্যবস্থাপনায় প্রতি বছর হরিশ মুখার্জি স্মারক বক্তৃতা এবং জাতীয় সংবাদপত্র দিবস উদ্‌যাপন করা হচ্ছে।

এই বিভাগের আতিথেয়তা ও রাষ্ট্রীয় অনুষ্ঠান শাখা জাতীয় স্তরে নানা ঘটনা উপলক্ষে অনুষ্ঠান আয়োজন করা ছাড়াও অনেক স্বাধীনতা সংগ্রামী ও জাতীয় নেতাদের জন্ম ও মৃত্যুবার্ষিকী পালন করেছে। সাধারণতন্ত্র দিবসের কুচকাওয়াজ, স্বাধীনতা দিবস, মহাত্মা গান্ধীর জন্ম ও মৃত্যুদিবস, নেতাজি সুভাষচন্দ্র বসু, রবীন্দ্রনাথ ঠাকুর, ডঃ বি. আর. আম্বেদকর, বিনয়-বাদল-দীনেশ প্রমুখ মনীষীদের জন্ম ও মৃত্যুবার্ষিকী পালন করা বিগত বছরে এই শাখা দ্বারা অনুষ্ঠিত কর্মসূচিগুলির মধ্যে বিশেষ উল্লেখযোগ্য। তরুণ প্রজন্মের মধ্যে দেশপ্রেম জাগ্রত করার উদ্দেশ্যে স্বাধীনতা দিবস উপলক্ষে 'বসে আঁকো' ও সংগীত প্রতিযোগিতার আয়োজন করা হয় এবং বিভিন্ন সাংস্কৃতিক অনুষ্ঠানের আয়োজনও

করা হয়।

পশ্চিমবঙ্গের বাইরে রাজ্য সরকারের তিনটি তথ্যকেন্দ্র চালু আছে। এই তথ্যকেন্দ্রগুলি নয়াদিল্লি, চেন্নাই ও আগরতলায় অবস্থিত। এই সমস্ত কেন্দ্রের প্রথম এবং প্রধান রাজ্যই হল পশ্চিমবঙ্গ সম্পর্কিত বিভিন্ন তথ্য স্থানীয় জনসাধারণ ও সাংবাদিকদের কাছে পেশ করা। এছাড়া প্রোটোকল সংক্রান্ত কাজকর্ম, তথ্যচিত্র প্রদর্শন, বিভিন্ন প্রতিযোগিতামূলক পরীক্ষায় পশ্চিমবঙ্গ থেকে আগত প্রার্থীদের সহায়তা করা, প্রদর্শনী, আলোচনাসভা, মেলা, সাংস্কৃতিক অনুষ্ঠানের ব্যবস্থা ইত্যাদি কাজকর্মও এই সমস্ত কেন্দ্রগুলি করে থাকে। প্রতি বছর নয়াদিল্লিতে যে ভারত আন্তর্জাতিক বাণিজ্যমেলা অনুষ্ঠিত হয়, তাতে দিল্লিস্থিত তথ্যকেন্দ্র অত্যন্ত গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে থাকে। এ বছর চেন্নাই তথ্যকেন্দ্র সাম্প্রদায়িক সম্প্রীতির উপর একটি প্রদর্শনীর আয়োজন করেছিল এবং ২০০০-এর ফেব্রুয়ারিতে এই কেন্দ্রের ব্যবস্থাপনায় পাঁচ দিন ব্যাপী নাটকের একটি উৎসব অনুষ্ঠিত হয়। আগরতলাস্থিত তথ্যকেন্দ্র একাধিক্রমে রবীন্দ্র-নজরুল জয়ন্তী, বঙ্গসংস্কৃতি উৎসব এবং পোস্টার সেটের মাধ্যমে নেতাজি সুভাষচন্দ্র বসুর উপর একটি প্রদর্শনীর আয়োজন করে। এছাড়া প্রতি বছর মুম্বাইতে স্থানীয় বিভিন্ন সংগঠনের সহায়তায় ছয় দিন ব্যাপী বঙ্গসংস্কৃতি উৎসব অনুষ্ঠিত হয়। এতে পশ্চিমবঙ্গের প্রখ্যাত সংগীত শিল্পী, মূকাভিনেতা, বিভিন্ন শিল্পী ও নাট্যদলগুলি অংশগ্রহণ করে থাকে।

ভাষা শাখা

পশ্চিমবঙ্গ সরকার রাজ্যের সর্বত্র সম্ভাব্য সকল ক্ষেত্রে বাংলাভাষার ব্যবহার ত্বরান্বিত করার সিদ্ধান্ত গ্রহণ করেছে। ১৯৬৫ সালের ২৬ জানুয়ারি থেকে রাজ্যের সর্বত্র বাংলাকে সরকারি ভাষা হিসাবে গ্রহণ করা হয়। শুধুমাত্র দার্জিলিং জেলার দার্জিলিং, কার্সিয়াং ও কালিম্পং এই তিনটি পার্বত্য মহকুমা বাংলার পাশাপাশি নেপালি ভাষাকেও সরকারি ভাষার মর্যাদা দেওয়া হয়। কিন্তু একথা স্বীকার করতে কোনও দ্বিধা নেই যে প্রশাসনের সর্বস্তরে বাংলাভাষার ব্যবহার এখনও তেমন সন্তোষজনক নয়। কোনও কোনও বিভাগে এ ব্যাপারে খানিকটা অগ্রগতি ঘটলেও সামগ্রিক চিত্রটি তেমন আশাব্যাঞ্জক নয়। এই পরিপ্রেক্ষিতে সবরকম দ্বিধা এবং হীনমন্যতা কাটিয়ে প্রশাসনের সর্বস্তরে বাংলাভাষা প্রচলনের উপর রাজ্য সরকার সবিশেষ গুরুত্ব দিচ্ছে এবং এর জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদিও গ্রহণ করা হচ্ছে। প্রশাসনে বাংলাভাষার ব্যবহার আরও বিস্তৃত করার জন্য তিনটি কমিটি গঠন করা হয়েছে।

এ ব্যাপারে উচ্চ পর্যায়ের আধিকারিকদের নিয়ে একটি কমিটি আগেই গঠন করা হয়েছে। এই কমিটির সুপারিশ অনুসরণ করে রাজ্যের তথ্য ও সংস্কৃতি বিভাগ নানাবিধ

পদক্ষেপ গ্রহণ করেছে। জেলা সমাহর্তা, বিভাগীয় কশিনার এবং অন্যান্য বিভাগীয় সদর কার্যালয়ে বঙ্গানুবাদক নিযুক্ত করা বাংলা পরিভাষা সংকলন বিভিন্ন সরকারি দপ্তরে বিতরণ করা, ক্যাবিনেট মেমো, বিধানসভায় উত্থাপিত প্রশ্নের উত্তর, আইন প্রণয়ন বিল ইত্যাদি ইংরেজির পাশাপাশি বাংলাভাষা দাখিল করা ছাড়াও, বাংলায় বিজ্ঞপ্তি চিঠিপত্র ইত্যাদি চালু করা গেছে। এছাড়া রাজ্য সরকার নিম্ন আদালতে বাংলায় কাজকর্ম চালু করার উদ্যোগ নিয়েছে।

কিন্তু এই সমস্ত উদ্যোগ যথেষ্ট নয়, তাই বাংলাভাষা প্রচলনের উদ্যোগ কেবলমাত্র আধিকারিক পর্যায়ে কমিটির মধ্যে সীমাবদ্ধ না রেখে তাকে আরও বিস্তৃত করতে ইতিমধ্যেই একটি মন্ত্রী পর্যায়ের কমিটি এবং ভাষাবিদ, শিক্ষাবিদ, সাহিত্যিক বুদ্ধিজীবীদের নিয়ে একটি পরামর্শদাতা কমিটি হয়েছে। এই দুই কমিটির সুপারিশ অনুযায়ী আগামী দিনে রাজ্য সরকার প্রশাসনের সর্বস্তরে বাংলাভাষাকে আরও বেশি করে ব্যবহারের সিদ্ধান্ত গ্রহণ করেছে। কয়েকটি বিশেষ বিষয়ে বাংলার আবশ্যিক ব্যবহার নিশ্চিত করতে বিজ্ঞপ্তি প্রকাশ করা হচ্ছে। পর্যাপ্ত সংখ্যক বাংলা মুদ্রলিখন যন্ত্র ও প্রশিক্ষণের ব্যবস্থা ইত্যাদির জন্য বাজেটে অর্থের সংস্থার রাখা হচ্ছে। জেলা সমাহর্তা এবং জেলা পরিষদের সভাধিপতিদের সঙ্গে এ ব্যাপারে সহযোগিতার জন্য প্রত্যক্ষ যোগাযোগ স্থাপন করা হচ্ছে। রাজ্য প্রশাসনে কর্মরত অবাঙালি কর্মিদের বাংলাভাষায় কাজকর্ম করার যোগ্য করে তুলতে প্রশাসনিক প্রশিক্ষণ কেন্দ্রের মাধ্যমে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। প্রশাসনে তথা আমাদের জীবনের সর্বত্র বাংলাভাষার প্রচলনের মধ্য দিয়ে আমরা আরও বেশি করে আত্মমর্যাদাবোধ এবং গণতান্ত্রিক অধিকারকে একেবারে তৃণমূলস্তরে পৌঁছে দিতে পারব—এটাই আমাদের নীতি। আমাদের প্রত্যাশা বাংলাভাষাকে এই রাজ্যে যথাযথ মর্যাদায় আসীন করতে যে উদ্যোগ নেওয়া হচ্ছে তা সকলের সহযোগিতায় সার্থক হবে।

**সংস্কৃতি শাখা**

মানুষ এবং মনুষ্যত্বের মধ্যে মেলবন্ধন ঘটাবার সেতুর অপর নাম সংস্কৃতি। সংগীত-নৃত্য-নাটক-চারুকলা-সাহিত্যের ক্ষেত্রের মধ্যেই শুধু নয়। জীবনে চলার পথের প্রতিটি মুহূর্তের মধ্যেই ঘটে সংস্কৃতির বহিঃপ্রকাশ। আর্থ-সামাজিক প্রেক্ষাপটের উপর ভিত্তি করেই গড়ে ওঠে সংস্কৃতির ধারা। সংস্কৃতির উন্নয়নের চিন্তা বাদ দিয়ে সমাজের সার্বিক উন্নয়নের কথা চিন্তা করা যায় না। আর্থিক সীমাবদ্ধতার মধ্যেও তাই রাজ্যে সংস্কৃতির উন্নয়ন ও প্রসারের লক্ষ্যে সংস্কৃতি শাখা কাজ করে চলেছে।

বৈজ্ঞানিক প্রযুক্তি আজ সংস্কৃতির প্রসারের ক্ষেত্রে এক বিপুল মাত্রা যোগ করেছে। 'সাইবর' যুগে বিশ্বের এক জনগোষ্ঠীর সংস্কৃতির ধারার সঙ্গে অন্য জনগোষ্ঠীর পরিচিত

হওয়ার সুযোগ এসেছে। পাশাপাশি বিজ্ঞানের এই অগ্রগতিকে কাজে লাগিয়ে বিভিন্ন দেশের ঐতিহ্যমন্ডিত দেশজ সংস্কৃতির ধারাগুলিকে সংকটাপন্ন করে তোলার প্রচেষ্টা আমাদের শঙ্কিত করে তুলেছে। এই অবস্থায় দাঁড়িয়ে আমাদের ঐতিহ্যমণ্ডিত সংস্কৃতির প্রবাহকে শক্তিশালী করে তোলার মধ্য দিয়ে সুস্থ্য জীবনবোধের প্রকাশ দৃঢ় করার লক্ষ্যে সংস্কৃতি শাখা পরিকল্পনাভিত্তিক কার্যক্রম পরিচালনা করে চলেছে—(১) পশ্চিমবঙ্গ বাংলা একাদেমি, (২) রাজ্য সংগীত একাদেমি, (৩) পশ্চিমবঙ্গ নাট্য একাদেমি, (৪) রাজ্য চারুকলা পর্ষদ এবং, (৫) লোকসংস্কৃতি ও আদিবাসী সংস্কৃতি কেন্দ্রের মাধ্যমে।

সংস্কৃতি শাখার উদ্যোগে রাজ্য স্তরে বিভিন্ন অনুষ্ঠানের মধ্য দিয়ে রাজ্য ব্যাপী সুস্থ্য জীবনবোধের পরিমন্ডল গঠনের কাজের পাশাপাশি এক অংশের মানুষের সঙ্গে অন্য অংশের মানুষের মেলবন্ধন দৃঢ় করার প্রচেষ্টা অব্যাহত রয়েছে। উত্তরবঙ্গের ছটি জেলায় ২৪টি স্থানে ৪৮টি অনুষ্ঠানের মাধ্যমে তিস্তা-গঙ্গা উৎসবের আয়োজন করা হয়েছে। পাশাপাশি রাজ্যের বাইরে বিভিন্ন স্থানে অনুষ্ঠানের আয়োজন করার মধ্য দিয়ে দেশের ঐক্য ও সংহতি সুদৃঢ় করার লক্ষ্যে সংস্কৃতি শাখা যথাযথ ভূমিকা পালন করে চলেছে।

সংগীত-নৃত্য-নাটক-চারুকলা-লোকসংস্কৃতির অঙ্গনের বিশিষ্ট শিল্পীদের সম্মান জানাবার উদ্দেশ্যে যথাক্রমে—আলাউদ্দিন, উদয়শংকর, দীনবন্ধু, অবনীন্দ্র এবং লালন পুরস্কার প্রদানের কর্মসূচি অব্যাহত রয়েছে।

সংস্কৃতি শাখার নিয়ন্ত্রণে রয়েছে কলকাতার, ৬টি এবং বিভিন্ন জেলার ৭টি, প্রেক্ষাগৃহ। আর্থিক সীমাবদ্ধতার কারণে প্রেক্ষাগৃহগুলিকে প্রয়োজন অনুযায়ী সর্বাধুনিক করে তোলার ক্ষেত্রে অন্তরায় থাকলেও বিভিন্ন ধারার সংস্কৃতি প্রসারের ক্ষেত্রে প্রেক্ষাগৃহগুলির প্রয়োজনীয়তা অস্বীকার করার উপায় নেই। প্রসারের ক্ষেত্রকে অধিকতর স্প্রসারিত করার উদ্দেশ্যে বিভিন্ন সংস্থা কর্তৃক নির্মীয়মাণ প্রেক্ষাগৃহগুলিকে আর্থিক সহায়তা প্রদানের কর্মসূচি অব্যাহত রয়েছে। রডন স্কোয়ারে কলকাতা সংস্কৃতিকেন্দ্র নির্মাণের ক্ষেত্রে উদ্যোগ-পর্বের কাজ পরিকল্পনা অনুযায়ী চলেছে। বাগবাজারে "ফণীভূষণ বিদ্যাবিনোদ যাত্রামঞ্চ" নির্মাণের কাজও সমাপ্তির পথে।

রাজ্য সরকারের তথ্য ও সংস্কৃতি বিভাগের অধীনে ১৯৮৬ সালে গঠিত পশ্চিমবঙ্গ বাংলা একাদেমি গত পাঁচ বছর ধরে একটি স্বশাসিত সংস্থা হিসাবে কাজ করছে। এই স্বল্প সময়ের মধ্যে বাংলা একাদেমি একটি বিদ্বৎ প্রতিষ্ঠান হিসাবে যথেষ্ট জনপ্রিয়তা লাভ করেছে। লিপি, ভাষা, সাহিত্য, সংস্কৃতি বিষয়ে গবেষণা-সহ বিভিন্ন ধরনের কর্মসূচির পরিমাণ ক্রমশই বৃদ্ধি পাচ্ছে। বাংলা লিপির বিবর্তন বিষয়ে গবেষণার কাজ শেষ হয়েছে। গ্রন্থপঞ্জী রচনা প্রকল্পের কাজের অগ্রগতি অব্যাহত রয়েছে। অর্থনীতি বিষয়ে গ্রন্থপঞ্জিটি শীঘ্রই প্রকাশিত হবে।

বাংলা একাদেমি অভিধান এবং কোষগ্রন্থ রচনা ও প্রকাশের বিষয়ে গুরুত্ব দিয়েছে। অন্যান্য প্রকাশনা ছাড়া একাদেমি ইতিপূর্বে প্রায় পঁচিশ হাজার শব্দবিশিষ্ট 'বিদ্যার্থী বাংলা অভিধান'টি প্রকাশ করতে সমর্থ হয়েছে। এক খন্ডে বাংলা ভাষায় একটি বিশ্বকোষ রচনার কাজ এগিয়ে চলেছে। ডঃ সুকুমার সেন রচিত 'ব্যুৎপত্তি সিদ্ধার্থ বাংলা কোষ' নামে বিপুল আকার গ্রন্থটির ছাপার কাজ এখনও চলছে। বাংলার প্রয়াত ও জীবিত লেখকদের জীবন চরিতাভিধান দুটি খণ্ডে রচনার কাজ এগিয়ে চলেছে। এছাড়া উচ্চারণ অভিধান, বাংলা থেকে ইংরেজি এবং ইংরেজি থেকে বাংলার অভিধান, বাংলা-ইংরেজি-হিন্দি-উর্দু চার ভাষার অভিধান ইত্যাদি রচনার বিষয়ে ভাবনাচিন্তা করা হচ্ছে। সুনীতিকুমার চট্টোপাধ্যায় রচিত 'ও. ডি. বি. এল.' গ্রন্থের অনুবাদ শীঘ্রই প্রকাশ করা সম্ভব হবে।

বাংলা একাদেমি গ্রন্থাগারটি যথেষ্ট সমৃদ্ধ করতে নতুন বই ক্রয় এবং সংগ্রহ করা এবং পণ্ডিত ব্যক্তিদের কাছ থেকে দান হিসেবে মূল্যবান গ্রন্থ ও পত্রপত্রিকা সংগ্রহ করার কাজ অব্যাহত রাখা হয়েছে।

একাদেমির মহাফেজখানার সংগ্রহ ইতিমধ্যে উল্লেখযোগ্যভাবে বাড়ানো হয়েছে। মহাফেজখানায় সংরক্ষণের জন্য প্রবীণ লেখকদের সাক্ষাৎকার, আলাপচারিতা ও স্বকণ্ঠে পাঠ অডিও ও ভিডিও ক্যাসেটে ধরে রাখা হচ্ছে।

বাংলা একাদেমির প্রকাশনার সংখ্যাও উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। বিভিন্ন গ্রন্থমালায় ইতিমধ্যে শতাধিক গ্রন্থ প্রকাশ করা হয়েছে। নোবেল পুরস্কারপ্রাপ্ত অধ্যাপক অমর্ত্য সেনের ভূমিকা সংবলিত 'ক্ষিতিমোহন সেন ও অর্ধশতাব্দীর শান্তিনিকেতন' গ্রন্থ উল্লেখযোগ্য। একাদেমি ইতিমধ্যে জীবনানন্দ দাশ ও কাজী নজরুল ইসলামের জন্মশতবর্ষ উদ্‌যাপন করেছে। সাহিত্য একাদেমির সঙ্গে যৌথ উদ্যোগে নজরুল ইসলামের জীবন ও সৃষ্টির উপর তিন দিন ব্যাপী আলোচনাসভা সংগঠিত হয়েছিল। এই অনুষ্ঠানে ভারতের বিভিন্ন রাজ্য এবং বাংলাদেশ থেকে সাহিত্যিকরা অংশগ্রহণ করেছিলেন। কাজী নজরুল ইসলামের একটি সুবৃহৎ জীবনী প্রকাশ করা হয়েছে। এছাড়া একটি শতবর্ষ স্মারক গ্রন্থ প্রকাশিত হচ্ছে। সমগ্র নজরুল রচনাবলী প্রকাশের উদ্যোগ নেওয়া হয়েছে। প্রখ্যাত সাহিত্যিক বনফুলের জন্মশতবর্ষ উদ্‌যাপনের জন্য উদ্যোগ নেওয়া হয়েছে। বনফুলের একটি জীবনীগ্রন্থ ও প্রবন্ধ সংগ্রহ প্রকাশিত হয়েছে। বিশিষ্ট প্রাচ্যবিদ বিমানবিহারী মজুমদার এবং হিন্দি সাহিত্যিক সূর্যকান্ত ত্রিপাঠী নিরালার জন্মশতবর্ষ উপলক্ষে জীবনী গ্রন্থ ইতিমধ্যে প্রকাশ পেয়েছে। দশ খন্ডের মানিক বন্দ্যোপাধ্যায় রচনা সমগ্রের ছয়টি খন্ড এবং তিনটি খন্ডের দ্বিতীয় সংস্করণ এ পর্যন্ত প্রকাশ করা সম্ভব হয়েছে এবং প্রকাশিত গ্রন্থগুলি যথেষ্ট সমাদৃত হয়েছে। 'ভারত ছাড়ো' আন্দোলনের ৫০ বৎসর পূর্তি উপলক্ষে গবেষণার কয়েকটি গ্রন্থ প্রকাশের আয়োজন সম্পূর্ণ হতে চলেছে। সাময়িক

পত্রে প্রকাশিত বাংলার সমাজচিত্র নিয়ে ছয় খন্ডে পরিকল্পিত গ্রন্থমালার প্রথম খন্ডটির ছাপার কাজ চলছে। 'বাংলা বই' নামে একটি মাসিক আলোচনাপত্র নিয়মিতভাবে প্রকাশিত হচ্ছে যা বাংলা ভাষায় অদ্বিতীয়। প্রশাসনের ব্যবহারোপযোগী বাংলা পরিভাষার পরিমার্জিত সংকলনের তৃতীয় সংস্করণ শীঘ্রই প্রকাশিত হবে। অক্ষয়কুমার দত্ত, হরপ্রসাদ শাস্ত্রী, ক্ষিতিমোহন সেন প্রমুখ কয়েকজন প্রখ্যাত লেখকদের সমাজ, সাহিত্য সংস্কৃতি বিষয়ক দুষ্প্রাপ্য রচনার সংকলন প্রকাশের ব্যবস্থা নেওয়া হয়েছে, যাতে একালের পাঠকরা তাদের চিন্তার দ্বারা আলোকিত হতে পারেন।

সর্বস্তরে বাংলা ভাষার ব্যবহার প্রসঙ্গে কার্যকর পথ সন্ধানের লক্ষ্য নিয়ে একটি আলোচনাচক্রের আয়োজন করা হয়। আলোচনায় প্রশাসন ও সাহিত্য জগতের বিশিষ্ট ব্যক্তিরা অংশগ্রহণ করেন। নজরুল ও জীবনানন্দের জন্মশতবার্ষিকী উপলক্ষে একাদেমির উদ্যোগে কলকাতায় এবং দার্জিলিং, বর্ধমান প্রভৃতি জেলায় আলোচনাসভা ও কবি সম্মেলন অনুষ্ঠিত হয়। এ ছাড়া কবি বিষ্ণু দে, বুদ্ধদেব বসু সাহিত্যিক প্রেমেন্দ্র মিত্র, সুবোধ ঘোষ প্রমুখের জন্মদিবসকে কেন্দ্র করে সাহিত্য সভা সংগঠিত হয়। ন্যাশনাল বুক ট্রাস্টের সঙ্গে যৌথভাবে অনুষ্ঠিত এ বছরে 'আমার পড়া সেরা বই' শীর্ষক আলোচনায় সমাজের বিভিন্ন অংশের বিশিষ্ট ব্যক্তিরা যোগ দেন। আচার্য সুকুমার সেনের জন্মশতবর্ষ উপলক্ষে বর্ষব্যাপী অনুষ্ঠানের সূচনা হিসেবে স্মারক বর্ক্তৃতা অনুষ্ঠিত হয়েছে এবং তার দুটি গ্রন্থ ইতিমধ্যে প্রকাশিত হয়েছে।

অ্যাকাদেমি এই বছরের জানুয়ারি মাসে দ্বিতীয় লিট্‌ল ম্যাগাজিন মেলা সংঘটিত করেছে। বাংলা অ্যাকাদেমি-রবীন্দ্রসদন চত্বরে পশ্চিমবঙ্গের বিভিন্ন প্রান্ত ও বহির্বঙ্গ থেকে ৩৪০টি সাহিত্য ও সংস্কৃতি বিষয়ক পত্রিকা এই মেলায় অংশগ্রহণ করেছিল। প্রতি বছর শ্রেষ্ঠ সাহিত্য বিষয়ক লিট্‌ল ম্যাগাজিনকে পুরস্কার দেওয়া হয়। এই মেলা উপলক্ষে লিট্‌ল ম্যাগাজিনের প্রবীণ সম্পাদকদের সংবর্ধনা দানের মধ্যে দিয়ে সম্মান জানানো হয়ে থাকে।

বাংলা অ্যাকাদেমির গঠনমূলক ও সদর্থক কর্মকাণ্ডে আকৃষ্ট হয়ে বিভিন্ন সহৃদয় ব্যক্তি ও প্রতিষ্ঠান সহযোগিতার হাত এগিয়ে দিয়েছেন। তাদের কাছ থেকে দান হিসাবে প্রাপ্ত অর্থ থেকে এ পর্যন্ত ৫টি সাহিত্য পুরস্কার এবং বিদ্যাসাগর, সুনীতিকুমার, বিবেকানন্দ মুখোপাধ্যায়, শমিতা দাশ, নমিতা ঘোষ, কল্যাণকুমার দাশগুপ্ত প্রমুখের স্মৃতিবিজড়িত স্মারক প্রবর্তিত হয়েছে। এ ছাড়া প্রতিষ্ঠা দিবসের ভাষণও নিয়মিত আয়োজিত হয়ে চলেছে। শতবর্ষ উপলক্ষে প্রবর্তিত নজরুল পুরস্কার প্রথম বছর পেলেন প্রবীণ সাহিত্যিক অন্নদাশঙ্কর রায়।

বাংলা অ্যাকাদেমি ভবনের দ্বিতলের সভাঘরটি ছাড়াও কিছুদিন আগে অ্যাকাদেমি ভবন সংলগ্ন জমিতে 'জীবনানন্দ সভাঘর' নামে একটি সভাঘর নির্মিত হয়েছে। এই নবনির্মিত সভা ঘরটি সাহিত্য ও সংস্কৃতি বিষয়ক অনুষ্ঠানাদি সংঘটিত করার জন্য ইতিমধ্যে জনসাধারণের কাছে উন্মুক্ত করা হয়েছে।

এই রাজ্যে সংগীত ও নৃত্যের অঙ্গনে সংগীত আকাদেমি আজ একটি গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান। শিল্পী এবং বিশেষজ্ঞদের পরামর্শে সংগীত ও নৃত্যের বিভিন্ন ধারায় উন্নয়ন ও প্রসারের পথকে প্রশস্ত করার লক্ষ্যে পরিকল্পনাভিত্তিক আকাদেমির নানাবিধ কর্মসূচি রূপায়ণের কাজ অব্যাহত রয়েছে। উচ্চাঙ্গ সংগীত, বাংলা গান ও নৃত্যের বহুমুখী ধারার বিবর্তন স্থায়ীভাবে সংরক্ষিত করার অতি গুরুত্বপূর্ণ কাজে যথাযথ গুরুত্ব দেওয়া হয়েছে। সংগ্রহশালাটিকে চাহিদা অনুযায়ী আধুনিকীকরণের কাজ চলছে। কম্পিউটার স্থাপনের কাজ সমাপ্ত হয়েছে। পাশাপাশি প্রয়োজনীয় সর্বাধুনিক শব্দযন্ত্র স্থাপন-সহ একটি শ্রবণাগার চালু করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। সংস্কৃতির এই ধারার গবেষক এবং আগ্রহী পাঠকদের চাহিদা মেটাবার ক্ষেত্রে অ্যাকাদেমির গ্রন্থাগারটিকে প্রয়োজনীয় ভূমিকা পালনে সমর্থ করে গড়ে তোলা হয়েছে। তবলা, শাস্ত্রীয় যন্ত্রসংগীত, কীর্তন, খোলবাদন, উদয়শংকর নৃত্যশৈলী ইত্যাদি বিষয়ে কর্মশালা কেন্দ্রীয়ভাবে করা হয়েছে। ধ্রুপদ, শাস্ত্রীয় সংগীতের ঘরানা, শাস্ত্রীয় নৃত্য এবং নৃত্যে অভিনয় বিষয়ক কর্মশালার কর্মসূচি চলতি বছরে রূপায়ণের জন্য প্রয়োজনীয় উদ্যোগ নেওয়া হয়েছে। সংগীত ও নৃত্যের উন্নয়ন ও প্রসারের ক্ষেত্রে শিল্পীর পাশাপাশি বিজ্ঞ শ্রোতা এবং দর্শকের অপরিহার্য ভূমিকার কথা স্মরণে রেখে অ্যাকাদেমি উভয় বিষয়েই মূল্যায়ন শিক্ষাক্রম পরিচালনা করে। চলতি বছরে সংগীতের ক্ষেত্রে দিবা ও সান্ধ্য এবং নৃত্যের ক্ষেত্রে দিবা মূল্যায়ন শিক্ষাক্রমের কর্মসূচি সাফল্যের সঙ্গে রূপায়ণের কাজ সম্পন্ন হয়েছে। প্রতিভাসম্পন্ন নবীন সংগীত ও নৃত্যশিল্পীদের বিকাশের পথকে প্রশস্ত করার লক্ষ্যে 'প্রতিভা নবীন উজ্জ্বল দিন' শীর্ষক অনুষ্ঠানের আয়োজন করার মধ্য দিয়ে অ্যাকাদেমি ধারাবাহিকভাবে সহযোগিতা প্রসারিত করে চলেছে। চলতি বছরেও এই কর্মসূচি রূপায়িত হয়েছে। উদয়শংকর নৃত্যানাট্যোৎসব, নৃত্যোৎসব এবং শাস্ত্রীয় সংগীত সম্মেলনের কর্মসূচি সাফল্যের সঙ্গে রূপায়ণের কাজ সম্পন্ন হয়েছে। প্রবীণ শিল্পীদের সক্রিয় অংশগ্রহণের পাশাপাশি নবীন শিল্পীদের অনুষ্ঠান পরিবেশনের সুযোগ সৃষ্টির মধ্য দিয়ে শেষোক্তদের বিকাশের পথকে প্রশস্ত করার লক্ষ্যে অ্যাকাদেমির সাপ্তাহিক ঘরোয়া অধিবেশনের কর্মসূচি রূপায়ণের কাজ ধারাবাহিকভাবে চলছে। প্রসঙ্গত, বাইরের মঞ্চে অনুষ্ঠানের দিন এই অধিবেশন বন্ধ রাখা হয়। কেন্দ্রীয়ভাবে সংগীত ও নৃত্য প্রতিযোগিতা চালু আছে। আকাদেমির প্রকাশনা বিভাগ পরিকল্পনা অনুযায়ী এগিয়ে চলেছে। রাজ্যের প্রতিটি জেলার সংগীত ও নৃত্যশিল্পীদের সঙ্গে অ্যাকাদেমির যোগসূত্র স্থাপন এবং নিবিড় করার লক্ষ্যে জেলায় জেলায় অ্যাকাদেমির কর্মসূচি রূপায়ণের কাজ

ধারাবাহিকভাবে চলছে। প্রতিটি জেলায় সংগীত ও নৃত্য প্রতিযোগিতা, সংগীত ও নৃত্য কর্মশালা এবং জেলা সংগীত সম্মেলনের আয়োজন করা হয়েছে। সম্মেলনে অ্যাকাদেমি কর্তৃক নির্বাচিত কলকাতার শিল্পীদের পাশাপাশি সংশ্লিষ্ট জেলার প্রতিভাসম্পন্ন শিল্পীদের অংশগ্রহণের সুযোগ করে দেওয়া হয়েছে।

সংস্কৃতির বিভিন্ন ক্ষেত্রের দুঃস্থ শিল্পী এবং সংগঠনকে এককালীন আর্থিক সাহায্যদানের কর্মসূচি অব্যাহত রয়েছে।

রাজ্যের সর্বত্র নাট্য আন্দোলনের প্রসার ঘটাবার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ নাট্য অ্যাকাদেমি যথাযথ ভূমিকা পালনে সমর্থ হয়েছে। বিগত বছরগুলির ন্যায় ১৯৯৯-২০০০ সালেও নাট্য অ্যাকাদেমির বহুমুখী কর্মসূচির মধ্যে ছিল নাট্য প্রশিক্ষণ শিবির, নাট্যোৎসব, নাট্য বিষয়ক আলোচনাসভা, বার্ষিক পুরস্কার বিতরণী অনুষ্ঠান, নাটক ও যাত্রাশিল্পীদের এবং নাট্যদলগুলিকে অনুদান প্রদান প্রভৃতি। নাট্যোৎসবগুলির মধ্যে ছিল বিভাগীয় নাট্যোৎসব, জেলা নাট্যোৎসব এবং শিশু নাট্যোৎসব।

জলপাইগুড়ি বিভাগীয় নাট্যোৎসব অনুষ্ঠিত হয় জলপাইগুড়ি শহরে। ২৬-২৯ এপ্রিল, '৯৯ আর্য নাট্য সমাজ মঞ্চে অনুষ্ঠিত হয় ৩টি পূর্ণাঙ্গ এবং ২টি একাঙ্ক নাটক। ২৬-৩০ এপ্রিল '৯৯ ফালাকাটা ড্রামাটিক হলে অনুষ্ঠিত হয় ১৫টি একাঙ্ক নাটক।

জেলা নাট্যোৎসব বের্টোল্ট ব্রেখ্‌ট জন্মশতবর্ষকে স্মরণ করে আয়োজিত হয়েছিল। নিম্নোক্ত আটটি জেলায় এই উৎসব অনুষ্ঠিত হয়েছে।

৭-১৩ এপ্রিল '৯৯ আরামবাগ রবীন্দ্রভবনে হুগলি জেলা নাট্য উৎসবে ১০টি নাট্যদল একাঙ্ক নাটক এবং ২টি নাট্যদল পূর্ণাঙ্গ নাটক পরিবেশন করে।

১০-১৭ এপ্রিল '৯৯ বহরমপুর রবীন্দ্রভনে অনুষ্ঠিত হয় মুর্শিদাবাদ জেলা নাট্যোৎসব। ৫টি পূর্ণাঙ্গ নাটক-সহ মোট ১৫টি নাটক মঞ্চস্থ হয়।

২৪-২৯ এপ্রিল '৯৯ কালিয়াগঞ্জ নজরুল নাট্য নিকেতন মঞ্চে অনুষ্ঠিত উত্তর দিনাজপুর জেলা নাট্যোৎসবে ১টি পূর্ণাঙ্গ নাটক এবং ১৩টি একাঙ্ক নাটক অনুষ্ঠিত হয়।

২৬ এপ্রিল '৯৯-২ মে '৯৯ বর্ধমান রবীন্দ্রভবনে অনুষ্ঠিত বর্ধমান জেলা নাট্য উৎসবে ১টি পূর্ণাঙ্গ ও ১৯টি একাঙ্ক নাটক অনুষ্ঠিত হয়।

১৮-২৪ মে '৯৯ বারাসাত সুভাষ ময়দানে অনুষ্ঠিত উচ্চর ২৪-পরগনা জেলা নাট্যোৎসবে ১টি পূর্ণাঙ্গ ও ১৫টি একাঙ্ক নাটক মঞ্চস্থ হয়।

১১-১৭ জুন '৯৯ হাওড়া শরৎ সদনে অনুষ্ঠিত হাওড়া জেলা নাট্যোৎসবে ২টি পূর্ণাঙ্গ এবং ১২টি একাঙ্ক নাটক মঞ্চস্থ হয়।

২৩-২৯ জুন '৯৯ সিউড়ি রবীন্দ্রভবনে আয়োজিত বীরভূম জেলা নাট্যোৎসবে মঞ্চস্থ হয় ২টি পূর্ণাঙ্গ এবং ১৬টি একাঙ্ক নাটক।

২৮ জুন-৪ জুলাই '৯৯ বারুইপুর রবীন্দ্রভবনে অনুষ্ঠিত দক্ষিণ ২৪-পরগনা জেলা নাট্যোৎসবে মঞ্চস্থ হয় ২টি পূর্ণাঙ্গ এবং ১৬টি একাঙ্ক নাটক।

২০-২৭ নভেম্বর '৯৯ বালুরঘাট রবীন্দ্রভবনে আয়োজিত দক্ষিণ দিনাজপুর জেলা নাট্যোৎসবটি এই বছর ব্রেখট এবং মন্মথ রায় উভয়ের জন্মশতবর্ষকে স্মরণ করেই অনুষ্ঠিত হয়েছিল। উৎসবে "নাট্য অ্যাকাদেমি পত্রিকা-৭" প্রকাশিত হয়। ৪টি পূর্ণাঙ্গ নাটক-সহ মোট ১৫টি নাটক অনুষ্ঠিত হয়।

৩০ জুন - ৪ জুলাই '৯৯ শিলিগুড়ি দীনবন্ধু মঞ্চে পাঁচদিন ব্যাপি অনুষ্ঠিত হয় শিশু নাট্যোৎসব। উত্তরবঙ্গের জেলাগুলি থেকে ৮টি এবং কলকাতা থেকে ২টি নাট্যদল এই উৎসবে অংশগ্রহণ করে।

পূর্বাঞ্চল সংস্কৃতি কেন্দ্রের সহযোগিতায় চেন্নাইতে বহির্বঙ্গ নাট্যোৎসবের আয়োজন করা হয়েছে।

মুক্তমঞ্চ নাট্যোৎসবে বহির্বঙ্গে নাট্যদল এবং পশ্চিমবঙ্গের নাট্যদল নিয়ে পূর্বাঞ্চল সংস্কৃতি কেন্দ্রের সহযোগিতায় নন্দন প্রাঙ্গনে উৎসব করার জন্য উদ্যোগ নেওয়া হয়েছে।

৪-৬ জুলাই '৯৯ শিলিগুড়ি দীনবন্ধু মঞ্চের রামকিঙ্কর প্রদর্শশালায় আবৃত্তি প্রশিক্ষণ শিবির অনুষ্ঠিত হয়। উত্তরবঙ্গের দার্জিলিং, জলপাইগুড়ি, কোচবিহার, উত্তর দিনাজপুর ও মালদহ জেলার ১৮ জন শিক্ষার্থী নিয়ে এই শিবির অনুষ্ঠিত হয়। প্রশিক্ষক ছিলেন ৬ জন।

২০ আগস্ট '৯৯ গিরিশ মঞ্চে নাটকের গান, নাট্যাংশ পাঠ ও 'অমৃত অতীত' নাটকটি মঞ্চায়নের মধ্য দিয়ে উদযাপিত হয়েছে মন্মথ রায় জন্মশতবর্ষ। ফেদেরিকো গার্সিয়া লোরকার জন্মশতবর্ষ উৎসব, আলোচনা, কবিতা পাঠ, নাটকের গান, নাটক ও চলচ্চিত্র প্রদর্শনের মাধ্যমে ২৭ ও ২৮ আগস্ট '৯৯, শিশির মঞ্চ ও নন্দন-২ প্রেক্ষাগৃহে অনুষ্ঠিত হয়।

নাট্য বিষয়ক আলোচনাসভার প্রসার ঘটানো নাট্য আকাদেমির অন্যতম গুরুত্বপূর্ণ একটি কর্মসূচি। বর্ধমান মঙ্গল চৌধুরী নাট্যচর্চা কেন্দ্র ও গণনাট্য সংঘের বর্ধমান শাখার

যৌথ উদ্যোগে নাট্য আকাদেমির সহযোগিতায় একটি আলোচনাসভা ৮ এপ্রিল '৯৯ বর্ধমান টাউন হলে অনুষ্ঠিত হয়। নাট্য অ্যাকাদেমির সহযোগিতায় ২৩ আগস্ট '৯৯ বাংলা অ্যাকাদেমি সভাগৃহে কুহক নাট্যসংস্থার উদ্যোগে একটি আলোচনাসভা অনুষ্ঠিত হয়।

নাটক ও যাত্রার প্রবীণ ও দুঃস্থ শিল্পীদের এবং বিভিন্ন নাট্যদলকে নাট্য অ্যাকাদেমি প্রতিবছর অনুদান প্রদান করে থাকে। এই প্রকল্প অব্যাহত রয়েছে।

২২ আগস্ট '৯৯ বাংলা অ্যাকাদেমি সভাগৃহে অনুষ্ঠিত শম্ভু মিত্র স্মারক বর্ক্তৃতার বিষয় ছিল 'নাট্যনির্মাতার জীবনবোধ'।

ছয়জন তরুণ পরিচালককে ২৫,০০০ টাকা করে নাট্য প্রযোজনার জন্য অনুদান দেওয়া হয়েছে। এ ছাড়াও তিনজন প্রবীণ পরিচালককে প্রযোজনার জন্য আর্থিক সহায়তা করা হয়েছে।

তথ্য ও সংস্কৃতি বিভাগের অধীন 'রাজ্য চারুকলা পর্যদ' চিত্রকলা ও ভাস্কর্যের কেন্দ্ররূপে পরিচিত। জেলায় জেলায় পর্যদ কর্মশালার আয়োজন করে থাকে। প্রতিভাসম্পন্ন নবীন শিল্পীদের বিকাশের ক্ষেত্রকে প্রশস্ত করাই কর্মশালার মূল উদ্দেশ্য। শিল্পকলা ও ভাস্কর্যের উপর আলোচনাচক্র এবং চারুকলা বিষয়ক তিনমাসব্যাপী মূল্যায়ন শিক্ষাক্রম পরিচালনা করা পর্যদ-এর অন্যতম গুরুত্বপূর্ণ কর্মসূচিগুলির অন্যতম। চারুকলা ও ভাস্কর্যের ক্ষেত্রে প্রতিষ্ঠিত শিল্পী ও সমালোচকদের মূল্যবান আলোচনা মূল্যায়ন শিক্ষাক্রমকে একটি অতি প্রয়োজনীয় কর্মসূচি হিসাবে প্রতিষ্ঠা করেছে। অংশগ্রহণকারী শিক্ষার্থীদের নান্দনিক চেতনা বৃদ্ধিতে পর্যদ আয়োজিত বিভিন্ন আলোচনাচক্র এবং মূল্যায়ন শিক্ষাক্রম বিশেষ সহায়কের ভূমিকা পালনে সমর্থ হয়েছে। যামিনী রায়ের ২৭৫টি দুর্লভ চিত্র (যা জাতীয় সম্পদ হিসাবে ঘোষিত) ক্রয় করা হয়েছে এবং গগনেন্দ্র প্রদর্শনশালায় প্রদর্শনের ব্যবস্থা করা হয়েছে। এ ছাড়া রামকিঙ্কর বেইজ, নন্দলাল বসু, চিত্তপ্রসাদ, দেবীপ্রসাদ রায়চৌধুরী, দেবব্রত মুখোপাধ্যায় এবং ইন্দ্র দুগার প্রমুখ খ্যাতনামা শিল্পীদের আঁকা বেশ কিছু ছবি কেনা হয়েছে। যামিনী রায় ও গোপাল ঘোষের আঁকা ছবির অ্যালবামের দ্বিতীয় সংস্করণ প্রকাশ করা হয়েছে। যামিনী রায়ের আঁকা নতুন কিছু ছবির একটি অ্যালবাম দ্বিতীয় পর্যায়ে প্রকাশ করা হয়েছে। পর্যদের উদ্যোগে তরুণ শিল্পীদের আঁকা ছবি ও ভাস্কর্য নিয়ে নিয়মিতভাবে বাৎসরিক প্রদর্শনীর কর্মসূচি অব্যাহত রয়েছে। প্রতি বছর 'চারুকলা পত্রিকা'র একটি করে সংখ্যা নিয়মিতভাবে প্রকাশ করা হয়। মনীন্দ্রভূষণ গুপ্ত, অতুল বসু, দেবীপ্রসাদ রায়চৌধুরী প্রমুখ প্রখ্যাত শিল্পীদের জন্মবার্ষিকী উদ্‌যাপন করা হয়েছে। চিত্রকলা ও ভাস্কর্যের বিকাশের পথকে প্রশস্ত করার পক্ষে প্রতিভাসম্পন্ন শিল্পী ও প্রতিষ্ঠানকে

প্রতি বছর এককালীন আর্থিক সহায়তা দানের কর্মসূচি অব্যাহত রয়েছে।

রাজ্য চারুকলা পর্যদের নিজস্ব ভবন নির্মাণের কাজ সম্পন্ন হয়েছে। রাজ্য চারুকলা পর্যদের উদ্যোগে রবীন্দ্রসদন-নন্দন চত্বর এবং গগনেন্দ্র প্রদর্শশালায় চারুকলা উৎসব দ্বিতীয় বছরে পদার্পণ করেছে। এই দ্বিতীয় বছরের উৎসবে তরুণ শিল্পীদের ৪০০টি ছবি ও ভাস্কর্য প্রদর্শিত হয়। পাশাপাশি জনসাধারণের মধ্যে শিল্পবোধ অধিকতর বৃদ্ধির লক্ষ্যে উৎসব অঙ্গনে শিল্পীদের সমবেতভাবে কাজ করার কর্মসূচি সংস্কৃতির এই ক্ষেত্রে এক নতুন মাত্রা যোগ করেছে। প্রদর্শনীর অঙ্গ হিসাবে প্রতিদিন সংগীতের সান্ধ্য অনুষ্ঠান উৎসবকে এক সার্বিক রূপ দিতে সক্ষম হয়েছে।

লোকসংস্কৃতি ও আদিবাসী সংস্কৃতি কেন্দ্রের উল্লেখযোগ্য কর্মসূচিগুলির মধ্যে "লোকশিল্পীদের অনুষ্ঠান প্রসার প্রকল্প" অন্যতম। এই প্রকল্পের মাধ্যমে বাংলার বিভিন্ন লোক-আঙ্গিকের অনুষ্ঠানের ব্যবস্থা করা হয়। বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠান, সংগঠন, সাংস্কৃতিক সংস্থা, সরকারি দপ্তর ইত্যাদি সংস্থার আবেদনের ভিত্তিতে কেন্দ্র থেকে অনুষ্ঠান পরিবেশন করার জন্য লোকশিল্পী এবং সংস্থাকে পাঠানো হয়। চলতি আর্থিক বছরে প্রকল্পটির ব্যাপকতা বৃদ্ধি করা হয়েছে।

লোকশিল্পীদের প্রশিক্ষণের ক্ষেত্রকে প্রসারিত করার উদ্দেশ্যে জেলায় জেলায় কর্মশালার আয়োজন করা কেন্দ্রের অন্যতম একটি চালু কর্মসূচি। জেলাভিত্তিক লোকসংস্কৃতির বিভিন্ন আঙ্গিক নিয়ে কর্মশালা, মেলা, লোকসংস্কৃতি উৎসব, মহিলা লোকশিল্পী সম্মেলন, আদিবাসী লোকশিল্পী সম্মেলন, আলোচনাসভা প্রভৃতি কর্মসূচি রূপায়ণের কাজ অব্যাহত রয়েছে।

লোকসংস্কৃতি বিষয়ক গবেষণাধর্মী গ্রন্থ প্রকাশ করা 'কেন্দ্র'-র একটি অন্যতম গুরুত্বপূর্ণ কর্মসূচি। পাশাপাশি গ্রামগঞ্জের প্রতিভাবান লোকশিল্পীদের কণ্ঠের গান ব্যাপক মানুষের কাছে ক্যাসেটের মাধ্যমে পৌঁছে দেওয়ার মধ্য দিয়ে লোকসংগীতকে সুরগত বিকৃতির হাত থেকে রক্ষা করার ক্ষেত্রে সংস্কৃতিপ্রেমী মানুষদের সচেতন করার কাজে লোকসংস্কৃতি ও আদিবাসী সংস্কৃতি কেন্দ্র দায়বদ্ধ। গবেষণাধর্মী বেশ কয়েকটি গ্রন্থ প্রকাশের পাশাপাশি লালনের গান, ভাওয়াইয়া, দরবেশী, দাশু রায়ের পাঁচালী প্রভৃতি গানের ক্যাসেট কেন্দ্র থেকে প্রকাশ করা হয়েছে।

লোকশিল্পীদের জীবন ও জীবিকা বিষয়ে বিস্তৃত তথ্য সংগ্রহের উদ্দেশ্যে সমীক্ষা প্রকল্পের কাজ চলছে। হাওড়া ও মেদিনীপুর জেলার কাজ সম্পূর্ণ হয়েছে। এই জেলায় মোট ৬৭২টি গ্রাম পঞ্চায়েতের অন্তর্গত প্রতিটি গ্রামে সমীক্ষার কাজ হয়েছে। কোচবিহার ও জলপাইগুড়ি জেলায় সমীক্ষার কাজ চলছে।

লোকশিল্পীদের সম্মান জানাবার উদ্দেশ্যে সরকারের 'লালন পুরস্কার'-এর পাশাপাশি "কেন্দ্র" সুধী প্রধান লোকসংস্কৃতি পুরস্কার' চালু করেছে। পুরস্কার প্রদান করেছেন মুসলিম মেয়েদের বিয়ের গানের শিল্পী ও সংগঠক মুর্শিদাবাদ জেলার মহিমা খাতুন।

ঝাড়গ্রাম ও সিউড়িতে লোকসংস্কৃতি ও আদিবাসী সংস্কৃতি বিষয়ক সংগ্রহশালা উদ্বোধন করা হয়েছে। কলকাতার সন্নিকটে ছিট কালিকাপুরে লোকসংস্কৃতি গ্রাম নির্মাণের কাজ শুরু হয়েছে। প্রথম পর্যায়ে সংগ্রহশালা নির্মাণ করা হবে। পরে পর্যায়ক্রমে গ্রন্থাগার, প্রেক্ষাগৃহ, মুক্তমঞ্চ শিল্পী আবাসন নির্মাণ করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। রাভা জনজাতির জীবন ও সংস্কৃতি নিয়ে একটি ভিডিও চিত্র নির্মাণের কাজ শুরু হয়েছে।

চিকিৎসার ব্যয় নির্বাহের জন্য ৭ জন লোকশিল্পীকে মাথাপিছু ২০০০ টাকা করে মাসিক অনুদান দেওয়া হয়েছে। শিশু লোকশিল্পীদের প্রথাগত শিক্ষাগ্রহণ অব্যাহত রাখার জন্য ২২ জন শিল্পীকে মাথাপিছু ২০০ টাকা করে মাসিক অনুদান দেওয়া হচ্ছে। ৩৪ জন লোকশিল্পীকে মাথাপিছু ৩০০০ টাকা হিসাবে এবং ১১টি লোকসংস্কৃতি সংস্থাকে মোট ৪৯,০০০ টাকা অনুদান দেওয়া হয়েছে।

জেলায় এবং রাজ্যের বাইরে বিভিন্ন স্থানের উৎসব ও অনুষ্ঠানে উদ্যোক্তাদের অনুরোধ অনুযায়ী লোকরঞ্জন শাখা সাধ্যানুযায়ী নিয়মিতভাবে নাটক, নৃত্যনাট্য এবং সংগীত পরিবেশন করে চলেছে।

দুঃস্থ অথচ কৃতী শিল্পী ও তাদের নির্ভরশীল ব্যক্তিদের নিয়মিতভাবে আর্থিক অনুদান দেওয়ার প্রকল্পটি এই বিভাগের অন্যতম একটি প্রকল্প। এখন এই প্রকল্পে ২২৮ জন ব্যক্তি মাসিক আর্থিক অনুদান পেয়ে থাকেন। অনুদানের পরিমাণ মাসে ৫০০ থেকে ১০০০ টাকা।

রাজের বহুধাবিভক্ত সংস্কৃতিকে একসূত্রে বাঁধার লক্ষ্য নিয়ে সংস্কৃতি শাখা কেন্দ্রীয়ভাবে বেশ কিছু অনুষ্ঠানের আয়োজন করছে। রাজ্য ও বহিঃরাজ্যে সম্মিলিত অনুষ্ঠান সংখ্যা শতাধিক। এর মধ্যে জেলাস্তরের অনুষ্ঠান যেমন হয়েছে, তেমনই রয়েছে আন্তঃরাজ্য অনুষ্ঠান। প্রবীণ ও নবীন প্রতিভার মেলবন্ধনে এসব অনুষ্ঠান নির্মিতি হয়েছে যা অগণিত সুধী শ্রোতৃমণ্ডলীর কাছে যথেষ্ট সুখকর অভিজ্ঞতার স্বাদ এনে দিয়েছে।

নতুন দিল্লিতে বইমেলার সাংস্কৃতিক অনুষ্ঠান দিয়ে অর্থবর্ষের কাজ শুরু। তারপর একে একে এসেছে আন্তর্জাতিক সংগীতদিবস, মানবতাবাদী কবি ও সংগীত স্রষ্টা সন্ত কবীরের ৫০০ তম জন্মবর্ষ উদ্‌যাপন, রবীন্দ্রসংগীতাচার্য শৈলজারঞ্জন মজুমদারের জন্মশতবর্ষ, স্বাধীনতা দিবসের অনুষ্ঠান, ত্রিপুরায় চারদিনের বঙ্গসংস্কৃতি উৎসব, ত্রিপুরায়

নজরুল জয়ন্তীতে শিল্পীদল প্রেরণ, জলপাইগুড়ির সাংস্কৃতিক কেন্দ্রের চারদিনের উদ্বোধনী অনুষ্ঠান। মংপুতে রবীন্দ্র সংগ্রহশালার উদ্বোধন অনুষ্ঠান, গঙ্গাপাড়ে ·সি এম ডি এ পার্কের উদ্বোধন অনুষ্ঠান, কলুতে দশেরা উৎসবে সাংস্কৃতিক দল প্রেরণ, আন্তর্জাতিক বাণিজ্যমেলার পশ্চিমবঙ্গ দিবস উদ্‌যাপন, উনিশ দিনব্যাপী যাত্রা উৎসব, ভারতীয় প্রজাতন্ত্রের ৫০ বর্ষ উদ্‌যাপন, বাবা আলাউদ্দিনের মৃত্যুদিবসের অনুষ্ঠান।

অনুষ্ঠানের বৈচিত্র্য এবং গভীরতা উপরোক্ত তালিকা থেকেই বোঝা যাবে। এ ছাড়া রয়েছে মুম্বাইয়ে ছ-দিনব্যাপী সাংস্কৃতিক অনুষ্ঠান, অন্ধ্রপ্রদেশের সঙ্গে সংস্কৃতি বিনিময়সূচির বারোটি অনুষ্ঠান ও বাংলাদেশ রবীন্দ্রসংগীত শিল্পীসংস্থার অনুষ্ঠান।

**চলচ্চিত্র শাখা**

বর্তমান যুগে আধুনিক প্রযুক্তির ব্যাপক বিস্তৃতির ফলে "চলচ্চিত্র ও ভিডিও" সংস্কৃতি বিকাশের মাধ্যম হয়ে দাড়িয়েছে। তাই ব্লক, মহকুমা ও জেলাস্তরে এই বিভাগ কর্তৃক প্রযোজিত ও ক্রীত বিভিন্ন বিষয়ের উপর নির্মাণ তথ্যচিত্র, ফিল্ম ও ভিডিও-র মাধ্যমে প্রদর্শনের ব্যবস্থা রয়েছে। এ বছর সাধারণ মানুষের চাহিদা মেটাতে এই বিভাগ থেকে ১৬টি তথ্যচিত্র, ১১টি ভিডিও এবং ৩টি সেলুলয়েড ক্রয় করা হয়েছে। সরকার নিজস্ব প্রযোজনা ছাড়াও বাংলাদেশের সঙ্গে যৌথ প্রযোজনায় কাহিনীচিত্র নির্মাণ করেছে। এছাড়া ন্যাশানাল ফিল্ম ডেভেলপমেন্ট কর্পোরেশনের সঙ্গে যৌথ প্রযোজনায় ৩টি পূর্ণ দৈর্ঘ্যের অতি উন্নতমানের কাহিনী চিত্র নির্মাণ করা হয়েছে। এর ফলে যেমন সুস্থ্য সংস্কৃতির বিকাশ ঘটানো সম্ভব হয়েছে, তেমনই বিভিন্ন কলাকুশলী, পরিচালক, সর্বোপরি ফিল্ম শিল্প উপকৃত হয়েছে। 'পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন নিগম' সরকার প্রযোজিত ছবির পরিবেশনার পাশাপাশি 'অহীন্দ্র মঞ্চ' ও 'চ্যাপলিন' প্রেক্ষাগৃহে নিয়মিত ছবি প্রদর্শনীর ব্যবস্থা করেছে। ভাল ছবি প্রদর্শনীর জন্য প্রতিমাসে জেলাগুলির রবীন্দ্রভবনে, বর্ধমানের সংস্কৃতি মঞ্চে এবং শিলিগুড়ির দীনবন্ধু মঞ্চে কিছুদিনের জন্য ছবি দেখানোর ব্যবস্থা করা হয়েছে। এ ছাড়া অধিক সংখ্যক চলচ্চিত্রপ্রেমী মানুষের কথা ভেবে কালিম্পং টাউন হলেও ছবি প্রদর্শন করা হচ্ছে।

বিগত আর্থিকবছরগুলি মতো বর্তমান আর্থিক বছরেও নন্দনে আন্তর্জাতিকমানের ছবি প্রদর্শনের ব্যবস্থা ছিল। সর্বমোট প্রায় দেড় হাজার শো-এর ব্যবস্থা করা হয়েছিল হল ভাড়া এবং টিকিট বিক্রি নিয়ে প্রায় ৪২ লক্ষ টাকা পাওয়া গেছে। ভালো ছবি প্রদর্শন সম্পর্কে সচেতনতার জন্য অ্যাপ্রিসিয়েশন কোর্স, গ্রন্থাগারের উন্নতিবিধান সেই সঙ্গে গ্রন্থাগার নতুন নতুন গ্রন্থের সংযোজন, কম্পিউটার প্রযুক্তি-প্রয়োগ, প্রকাশনা ও গবেষণাগার কাজ নিয়মিত চলছে। বিভিন্ন দেশের ছবি প্রদর্শন বিশেষ করে দূতাবাস

সমূহের সঙ্গে আলিয়াঁস ফাঁসেস, ব্রিটিশ কাউন্সিল, ম্যাক্সমূলার ভবন, ফিল্ম সোসাইটিজ ও অন্যান্য গঠনমূলক সংস্থার সঙ্গে যোগাযোগ ও যৌথ উদ্যোগ চলচ্চিত্র প্রদর্শনী নন্দনের নিত্যদিনের কাজ। নন্দনে সেপ্টেম্বর মাস জুড়ে ছিল বাংলা ছবি প্রদর্শনেব ব্যবস্থা। ছবি বিশ্বাস ও বনফুল জন্মশতবার্ষিকীকে কেন্দ্র করে পুরানো বাংলা ছবির প্রদর্শনের ব্যবস্থা করা হয়েছিল। আয়োজিত হয়েছে আলোচনাসভা, বক্তৃতা প্রভৃতি। তথ্য ও স্বল্প দৈর্ঘ্যের চিত্র নির্মাতাদের অনেকদিনের দাবি নন্দনে নিয়মিত স্বল্প দৈর্ঘ্যের ছবি প্রদর্শন। এ দাবি পূরণ করা গেছে সময়সূচি নির্ধারণ করে প্রতিমাসেই এই ধরনের ছবি প্রদর্শনের মধ্য দিয়ে আজ নন্দন শুধু ভারতেই নয় আন্তর্জাতিক চলচ্চিত্র সংগঠন সমূহেরও প্রশংসা আদায় করতে পেরেছে এর কর্মকাণ্ডের ব্যাপ্তি দিয়ে।

নন্দনে স্থিত সত্যজিৎ রায় আর্কাইভের কাজও চলছে পাশাপাশি। এই আর্কাইভের প্রথম পর্যায়ের কাজ ফোর্ড ফাউন্ডেশন-এর সন্তুষ্টি আদায় করতে পেরেছে। দ্বিতীয় পর্যায়ে ফোর্ড ফাউন্ডেশন এই আর্কাইভের জন্য ১,৩১,৫০০ ডলার অনুমোদন করেছে। এ বছরের জন্য ৪০ হাজার ডলার অনুমোদন করেছে। দ্বিতীয় পর্যায়ে বিভিন্ন স্কিম নেওয়া হয়েছে, সেগুলোর কাজ শুরু হয়েছে।

নভেম্বর ১০-১৭ তারিখ কলকাতা চলচ্চিত্র উৎসব বিশেষ সমারোহের সঙ্গে পালিত হয়েছে। এই উৎসব সংগঠনের জন্য কলকাতা চলিচ্চত্র উৎসব সোসাইটি গঠিত হয়েছে সংস্কৃতি জগতের ব্যক্তিদের নিয়ে। সরকার এই উৎসবে মঞ্জুর করেছে ৭৫ লক্ষ টাকা। ৪০টি দেশের ১৪৪ জন পরিচালকের ১৮৯টি ছবি প্রদর্শিত হয়েছে। পঞ্চম কলকাতা চলচ্চিত্র উৎসবে ১৩টি শো হাউসে ৩২৬টি ছবি প্রদর্শনী হয়। সিনেমা শিল্পের সঙ্গে প্রত্যক্ষ ও পরোক্ষভাবে যুক্ত মানুষ এবং চলচ্চিত্র সাধারণ জনগণের জন্য বিস্তৃত ব্যবস্থা ছিল। এই উৎসব ১৯৯৮-এ চতুর্থ উৎসব থেকেই চলচ্চিত্র উৎসবের আন্তর্জাতিক মূল কেন্দ্র ফিয়াপ (ইন্টারন্যাশনাল ফেডারেশন অফ ফিল্ম প্রডিউসারস্ অ্যাশোসিয়েশন)-এর স্বীকৃতি নিয়ে পালিত হচ্ছে। এই উৎসবে দেশ-বিদেশের ৪১ জন অতিথি যোগ দিয়েছিলেন। আজ পৃথিবীর সমস্ত চলচ্চিত্র উৎসবসমূহের মধ্যে কলকাতা চলচ্চিত্র উৎসবও একটি উল্লেখযোগ্য নাম। ভালো ছবি তৈরি ও প্রদর্শনে চলচ্চিত্র অনুরাগী মানুষদের উদ্দীপিত করাতে নন্দনের ভূমিকা নিশ্চিতভাবেই উল্লেখ্য ঘটনা।

শিক্ষামূলক অডিও ভিসুয়াল অনুষ্ঠান নির্মাণ তথ্য প্রশিক্ষণ কেন্দ্র রূপকলা'র কাজ ইতালি সরকারের সঙ্গে যৌথ উদ্যোগে এগিয়ে চলেছে। এই প্রকল্পের মুখ্য উদ্দেশ্য হল পেশাদারীভাবে শিক্ষামূলক অডিও ভিসুয়াল অনুষ্ঠান তৈরি ও নির্মাণের প্রশিক্ষণের মাধ্যমে ভারতের পূর্ব এবং উত্তর-পূর্বাঞ্চলের গ্রামীণ-জনগণের সামনে আর্থ-সামাজিক বিভিন্ন ক্ষেত্রের প্রকৃত তথ্য তুলে ধরা। হাডকোর ঋণ-সহায়তায়, পূর্ত বিভাগের তত্ত্বাবধানে

মেসার্স ম্যাকিনটস-বার্ন লিমিটেড দ্বারা কেন্দ্রটির নির্মাণকার্য চলছে। নির্মাণকার্যে এখনও পর্যন্ত দুই কোটিরও বেশি টাকার কাজ হয়েছে। পাশাপাশি রূপকলা কেন্দ্রর নিজস্ব কাজও শুরু হয়েছে, প্রশিক্ষণাধীন শিক্ষকরা ইতালি থেকে ট্রেনিং নিয়ে ফিরেছেন। ইতালি থেকে আগত প্রতিনিধিরাও উক্ত কেন্দ্রের দেখাশোনা করবার জন্য উপস্থিত আছেন। 'রূপকলা' নামে সোসাইটি গঠন ও নিবন্ধিকরণের কাজ চলছে।

পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন নিগমের অধীনে 'রূপায়ণ' ফিল্ম ল্যাবরেটরি (চলচ্চিত্র স্ফুটনাগার) ছবি তৈরির পরিকাঠামোকে প্রসারিত করে পূর্ব ও উত্তর-পূর্ব ভারতের চিত্র নির্মাতাদের জন্য চলচ্চিত্র প্রক্রিয়ণের প্রয়োজন মিটিয়ে চলেছে। ১৯৯৮-১৯৯৯ সালে ৪১টি কাহিনীচিত্র এবং ২৪টি তথ্যচিত্রের প্রক্রিয়ণের কাজ রূপায়ণে সম্পন্ন হয়েছে। এ ছাড়া ৪৭টি কাহিনীচিত্র ও ৩৪টি তথ্যচিত্রের প্রক্রিয়ণের কাজ রূপায়ণে চলছে। এই বছরে ১০টি কাহিনীচিত্র ডিডি-৭-এর সম্প্রচারের ব্যবস্থা করে মোট ৭ লাখ টাকা আয় হয়েছে। জাতীয় চ্যানেলে আরও বেশি চলচ্চিত্র সম্প্রচারের চেষ্টা চলছে।

১৯৮৩ সালে রাজ্য সরকারের পক্ষ থেকে টেকনিসিয়ানস স্টুডিওর পরিচালনভার অধিগ্রহণ করার পর থেকেই এর সামগ্রিক কাজকর্মের উল্লেখযোগ্য উন্নতি ঘটেছে। সারা বছর ধরেই স্টুডিওর সমস্ত ফ্লোরই কর্মব্যস্ত থাকছে। এই বর্ধিত চাহিদার সঙ্গে তাল রাখতে আরও বেশি প্রযোজক, পরিচালকদের আকৃষ্ট করতে স্টুডিওর আধুনিকীকরণের কাজ শুরু হয়েছে গত ১৯৯৯ থেকে। এই প্রকল্পের ভার ন্যস্ত করা হয়েছে সি. এম. ডি.-এর উপর। পশ্চিমবঙ্গ সরকার ইতিমধ্যে মোট খরচ ২.৯ কোটি টাকার মধ্যে ৩২ লাখ টাকা মঞ্জুর করেছে। অন্যদিকে, পুরনো যন্ত্রপাতি যেমন—ক্যামেরা, ক্রেন, শব্দ গ্রাহকযন্ত্র ইত্যাদির সম্ভব হলে মেরামত করার বা পরিবর্তে নতুন যন্ত্রপাতি আনার কাজ শুরু হয়েছে। বিগত ৩ বছরে স্টুডিওর আয় উল্লেখযোগ্যভাবে বেড়েছে এবং রাজ্য সরকারের অনুমতিক্রমে ৩০ লাখ টাকার উদ্বৃত্ত আয় স্থায়ী আমানত হিসাবে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কে জমা করা হয়েছে। এ ছাড়া, স্টুডিওর মূল্যবান স্থাবর ও অস্থাবর বিমাকরণের কাজও সম্পন্ন হয়েছে। সম্প্রতি স্থায়ী ও অস্থায়ী কর্মীদের চিকিৎসার জন্য ই. এস. আই. কর্তৃপক্ষ স্টডিওতে একটি ক্লিনিক খুলেছে।

চলচ্চিত্র শিল্পে নিয়োজিত দুঃস্থ কলাকুশলী ও শিল্পীদের প্রতি পশ্চিমবঙ্গ সরকার অকৃপণ সাহায্যের হাত বাড়িয়েছে। এ বছরে নানাভাবে ৬৯ জন দুঃস্থ শিল্পী ও কলাকুশলীদের ১,১৯,১৪৮.০০ টাকা অনুদান দেওয়া হয়েছে। ৬৫ জন অসুস্থ্য ব্যক্তির চিকিৎসাবাবদ— ১,০[illegible],১৪৮ টাকা, দুই জন ব্যক্তির কন্যার বিবাহবাবদ ৪,০০০ টাকা [illegible] ব্যক্তির পরিবারকে ১০,০০০ টাকা অনুদান দেওয়া হয়েছে।

যদিও এই অনুদান প্রয়োজনের তুলনায় অতি সামান্য, তথাপি সীমিত আর্থিক ক্ষমতার মধ্যেও সরকার এ ধরনের দুঃস্থ ব্যক্তির পাশে দাঁড়াতে সক্ষম হয়েছে। আশা করা যাচ্ছে ভবিষ্যতে প্রয়োজনবোধে এ অনুদান বৃদ্ধি করা বিষয়ে সরকার সচেষ্ট হবে।

**প্রত্নতত্ত্ব ও সংগ্রহশালা শাখা**

প্রত্নতত্ত্ব ও সংগ্রহশালা অধিকার মূলত যে সব কাজকর্ম করে থাকে সেগুলি হল—ক) প্রত্নস্থলগুলির অনুসন্ধান ও উৎখনন, (খ) প্রত্নস্থল ও স্মৃতিস্তম্ভগুলির সংরক্ষণ ও রক্ষণাবেক্ষণ এবং (গ) রাজ্য প্রত্নতত্ত্ব সংগ্রহালয় ও জেলা এবং স্থানীয় সংগ্রহালয়গুলির পরিচালনা ও উন্নয়ন। মেদিনীপুর জেলার নাটশালে প্রত্নতাত্ত্বিক উৎখননের কাজ হাতে নেওয়া হয়েছে। হুগলি তীরবর্তী এই উৎখননস্থল থেকে প্রাচীন তাম্রলিপ্ত অঞ্চলের নব্যপ্রস্তর-তাম্রপ্রস্তর পর্যায় থেকে আদি ঐতিহাসিক কালে রূপান্তরের বিষয়টি জানার সুযোগ আরও বেশি ঘটবে বলে আশা করা যায়। ওই উৎখনন থেকে হাড়ের সাজ-সরঞ্জাম, কৃষ্ণ ও লাল মৃত্তিকার পাত্র ও ভগ্নাংশ, টেরাকোটা মূর্তি প্রভৃতির মতো গুরুত্বপূর্ণ শিল্পকর্ম পাওয়া যায়। বর্তমান বছরেও এই উৎখননকার্য চলবে।

মালদা জেলার জগজীবনপুরে একটি বৌদ্ধমহাবিহার চত্বর উৎখননের যে প্রকল্প এই অধিকার হাতে নিয়েছে তার কাজ সন্তোষজনকভাবে চলছে। এই উৎখনন থেকে পাল যুগের বিভিন্ন কাঠামো ও বহু সংখ্যায় সূক্ষ্ম কারুকার্যমণ্ডিত টেরাকোটা-নির্মিত ফলক ও বৌদ্ধমঠের ছাদ পাওয়া গেছে। এখান থেকে অতি বিরল একটি ব্রোঞ্জনির্মিত প্রাচীন বুদ্ধমূর্তি পাওয়া গেছে। বাংলার প্রাচীন ইতিহাসে এটি একটি গুরুত্বপূর্ণ সংযোজন। উৎখনন থেকে প্রাপ্ত কাঠামোটির যথাযথ সংরক্ষণ করা হচ্ছে এবং মালদা জেলা পরিষদের সহায়তায় ওই উৎখননস্থলটির উন্নতিসাধন করা হচ্ছে।

খননকার্যের সঙ্গে সঙ্গে এই অধিকার নদীয়া জেলার নবদ্বীপের কয়েকটি অঞ্চলে ওই সব এলাকার জনপদের ইতিহাস নির্ধারণ করার উদ্দেশ্যে খননকার্য চালিয়েছে। মালদা এবং উত্তর দিনাজপুর জেলার কতকগুলি গুরুত্বপূর্ণ প্রত্নতাত্ত্বিক স্থল যথাক্রমে আমতি ও ইটাহারেও খননকার্য চালানো হয়েছে।

এই অধিকারের গুরুত্বপূর্ণ কর্মকাণ্ডের মধ্যে অন্যতম হল সমগ্র পশ্চিমবঙ্গ জুড়ে যে ১০৮টি রাজ্য কর্তৃক রক্ষণাবেক্ষণপ্রাপ্ত স্মৃতিস্তম্ভ আছে সেগুলির সংরক্ষণ।

স্মৃতিসৌধগুলির সংরক্ষণ ও রক্ষণাবেক্ষণের কাজে জেলা পরিষদ ও পৌরসভাগুলিকে অন্তর্ভুক্ত করার ব্যবস্থা নেওয়া হচ্ছে। জেলা পরিষদের অনুকূলে ইতিমধ্যেই তহবিল হস্তান্তরিত হয়েছে। তবে, বেশ কয়েকটি স্মৃতিস্তম্ভের সংরক্ষণের কাজ অধিকার হাতে

নিয়েছে। কোচবিহার জেলার গোসানিমারীর কামতেশ্বরী মন্দির সম্পূর্ণভাবে সংরক্ষি হয়েছে। কোচবিহার জেলার ধুলিয়াবাড়ির সিদ্ধনাথ মন্দিরেও সংরক্ষণের জন্য অনুরূ ব্যবস্তা নেওয়া হয়েছে। নদীয়া জেলার দিগনগরের রাঘবেশ্বর মন্দিরকে আরও সৌন্দর্যমন্ডি করে তোলা হয়েছে। একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ মুসলিম স্মৃতিসৌধ, বীরভূম জেলা রাজনগরের মোতিচূড় মসজিদের সংরক্ষণের জন্য উদ্যোগ নেওয়া হয়েছে। বাঁকুড়া জেলা ধারাপাতে শ্যামচাঁদ মন্দিরের সংরক্ষণের কাজও আলোচ্য বছরে শুরু হবে।

সরকার-সংরক্ষিত স্মৃতিস্তম্ভগুলি ছাড়াও রয়েছে বিপুলসংখ্যক ভবন ও তৎসংল পরিপার্শ্বস্থ জমি যা আমাদের ঐতিহ্যের অঙ্গীভূত। এগুলির কয়েকটি হল উল্লেখযোগ প্রত্নতাত্ত্বিক নিদর্শন, অন্যগুলি অষ্টাদশ ও ঊনবিংশ শতকের বিশিষ্ট ব্যক্তিত্বদে স্মৃতিবিজড়িত। তদনুসারে স্টেট হেরিটেজ কমিশন গঠনের প্রস্তাবটিও আলোচিত হয়েছে আমরা গৌরবময় চুয়াড় বিদ্রোহের স্মৃতিবিজড়িত মেদিনীপুর জেলার কর্ণগড়ের সংরক্ষ ও উন্নয়নের জন্যও পরিকল্পনা গ্রহণ করছি। নেতাজী ইনস্টিটিউট অব এশিয়ান স্টাডিজ-এর সঙ্গে যৌথভাবে আমরা এই বিদ্রোহের উপর একটি জাতীয় আলোচনাসভার আয়োজন করেছিলাম। বেহালায় অবস্থিত রাজ্য প্রত্নতাত্ত্বিক সংগ্রহশালার নতুন ভবনের কাজ সন্তোষজনকভাবে এগিয়ে চলেছে। এই নতুন ভবনের মধ্যেই একটি ছোট অথচ সবরকমভাবে সুসজ্জিত আলোচনাকক্ষ নির্মাণের চেষ্টাও করা হচ্ছে।

সংগ্রহশালার মূল ভবনটিতেও মেরামত চলছে এবং এর গ্যালারিটি সারিয়ে নতুন করে তোলা হচ্ছে। হুগলি জেলার উত্তরপাড়ার প্রবীর গোস্বামী কর্তৃক উপহার হিসাবে প্রদত্ত চন্দ্রকেতুগড়ের শিল্পকর্ম এবং আদি-ঐতিহাসিক টেরাকোটা-শিল্প সংগ্রহশালাটির প্রদর্শবস্তুর সংগ্রহ সমৃদ্ধ করেছে। এই একই ধরনের গুরুত্বপূর্ণ সংগ্রহ আগামী মাসগুলিতে একটি বিশেষ প্রদর্শনীর মাধ্যমে প্রদর্শিত হবে। এই সংগ্রহশালা হাওড়া পুলিশের কাছ থেকে একটি মুদ্রাসম্ভার অধিগ্রহণ করেছে। অন্যান্য জেলায় পুলিশি হেফাজতে রক্ষিত এই ধরনের সামগ্রী চিহ্নিত করার চেষ্টাও চালিয়ে যাওয়া হচ্ছে।

বিভিন্ন জেলার এক বিরাট সংখ্যক স্থানীয় সংগ্রহশালাগুলিকে আর্থিক সহায়তা দিয়ে আসছে এই প্রত্নতত্ত্ব অধিকার। মালদহ জেলার সংগ্রহশালার পুনরুজ্জীবনের কাজ প্রত্নতত্ত্ব অধিকারের আর্থিক সহায়তার মাধ্যমে চালু করে যেতে পারে। উত্তর দিনাজপুরেও জেলা সংগ্রহশালার নতুন ভবন গড়ে উঠছে। বাঁকুড়ার বিষ্ণুপুর সাহিত্য পরিষদ সংগ্রহশালা, হাওড়ার আনন্দ নিকেতন কীর্তিশালা, পুরুলিয়ার হরিপদ সাহিত্য মন্দির, মেদিনীপুর জেলার তমলুকের তাম্রলিপ্ত সংগ্রহশালার মতোন তুলনামূলকভাবে গুরুত্বপূর্ণ কয়েকটি সংগ্রহশালার বর্তমান সুযোগ-সুবিধাগুলিকে আরও জোরদার করার উদ্যোগও গ্রহণ করা হবে।

প্রত্নতত্ত্বকে জনপ্রিয় করে তোলার লক্ষ্যে, এই অধিকার জেলাভিত্তিক প্রতিবেদন ছাড়াও (জেলার পুরাকীর্তি গ্রন্থমালা) বেশ কয়েকটি প্রকাশনা প্রকাশ করে চলেছে। এই অধিকারের পক্ষ থেকে বাংলার প্রত্নতত্ত্ব বিষয়ে বাংলা ভাষায় একটি পত্রিকা প্রকাশিত হচ্ছে। বিশেষ ধরনের পাঠকদের জন্য ইংরেজি ভাষায়ও একটি পত্রিকা রয়েছে।

১৯৯৫ সালে আমরা প্রত্নতত্ত্ব বিষয়ে বিভিন্ন ধরনের গবেষণামূলক কাজের উন্নয়ন এবং তরুণ শিক্ষার্থী ও তৃণমূলস্তরের গবেষকবর্গের উন্নতির স্বার্থে সেন্টার ফর আরকিওলজিক্যাল স্টাডিজ অ্যান্ড ট্রেনিং, ইস্টার্ন ইন্ডিয়া স্থাপন করেছিলাম। সেন্টারকে একটি স্বশাসিত প্রতিষ্ঠানরূপে ঘোষণা করা হয়েছে। ৪৫, শেক্সপীয়র সরণি এর ঠিকানা। সেন্টারের বিভিন্ন কাজকর্মের মধ্যে একটি উল্লেখযোগ্য কাজ এই যে, এখানে পূর্ব ভারতের প্রত্নতত্ত্বের উপর একটি কম্পিউটার-নির্ভর তথ্যভান্ডার গড়ে তোলা হয়েছে। তথ্যভান্ডারে মূল্যবান বহু তথ্য সংযোজিত হয়েছে। একই সঙ্গে পশ্চিমবঙ্গের প্রত্নতাত্ত্বিক মানচিত্র তৈরির কাজ চলছে। মানচিত্রের প্রথম খণ্ডের কাজ সম্পূর্ণ। ভারতীয় ভূতাত্ত্বিক সর্বেক্ষণের সঙ্গে তাদের ছাড়পত্রের জন্য আমরা যোগাযোগ রক্ষা করে চলেছি। অগ্রণী পণ্ডিতদের সহায়তায় প্রত্নতত্ত্ব বিষয়ক বাংলা লেখার একটি পূর্ণাঙ্গ গ্রন্থপঞ্জি সেন্টার প্রকাশ করতে চলেছে। বিভিন্ন বিজ্ঞান সংগঠনের সহায়তায় একটি প্রত্নতাত্ত্বিক বিজ্ঞান গবেষণাগার গড়ে তোলার কথাও সেন্টার গভীর মনোযোগের সঙ্গে বিবেচনা করছে। প্রত্নতাত্ত্বিক বিজ্ঞান বিষয়ক একটি প্রকল্পের উপর কাজ করার জন্য সেন্টার ইতিমধ্যে ভারতীয় জাতীয় বিজ্ঞান একাদেমি, নিউ দিল্লি থেকে আর্থিক সহায়তা গ্রহণ করেছে। গোয়ার ন্যাশনাল ইনস্টিটিউট অফ ওসেনোগ্রাফিও উপকূল-সংক্রান্ত প্রত্নতত্ত্ব বিষয়ে একযোগে কাজ করার জন্য সেন্টারের সঙ্গে যোগাযোগ করেছে।

তরুণ গবেষক ও পেশাদার প্রত্নতত্ত্ববিদদের সুবিধার্থে সেন্টার দুটি পেশাদারি পাঠক্রমও পরিচালনা করছে। বহিরঙ্গন প্রত্নতাত্ত্বিক প্রশিক্ষণ এবং পূর্বভারতীয় লিপি উৎবিবরণ-বিদ্যা ও লিপিবিদ্যা বিষয়ক দুইটি পাঠক্রমই উৎসাহের সঙ্গে গৃহীত হয়েছে এবং পাঠক্রমের ময়াদ বাড়িয়ে এক বছর করা হয়েছে। ড. জি. ভট্টাচার্য, ফ্রি ইউনিভার্সিটি, বার্লিন এবং অধ্যাপক এস. এন. রাজগুরু, ডেকান কলেজ, পুনা এই দুই প্রখ্যাত পন্ডিত এই সেন্টারে এক মাসের জন্য ভিজিটিং ফেলো হিসাবে যোগ দিয়েছিলেন। তাদের বক্তৃতা শীঘ্রই চাপা হবে। এই বছর উক্ত সেন্টার একজন মধ্যযুগ-বিশেষজ্ঞ এবং প্রত্নতাত্ত্বিক-ধাতুবিদ্যাবিশারদকে আমন্ত্রণ জানিয়েছে। আবিশ্ব বিদ্বজনের সঙ্গে সেন্টারের পারস্পরিক ভাববিনিময় হয় এবং তাদের মধ্যে কয়েকজন সেন্টারে বক্তৃতা দিয়েছেন।

ভূপালের ইন্দিরা গান্ধী রাষ্ট্রীয় মানব সংগ্রহালয় (ন্যাশনাল মিউজিয়াম অফ ম্যানকাইন্ড)-এর আর্থিক সহায়তায় এই কেন্দ্রটি 'পূর্ব ভারতের প্রত্নতত্ত্ব' শীর্ষক একটি

জাতীয় আলোচনাচক্রের আয়োজন করে। এই আলোচনাচক্রে ভারত ও বাংলাদেশের বিভিন্ন রাজ্য থেকে আগত তরুণ গবেষকরা অংশগ্রহণ করেন। এই আলোচনাচক্রের কার্যবিবরণী শীঘ্রই প্রকাশিত হবে। বিগত বছরগুলির মতো এ বছরও এই কেন্দ্র প্রত্নতত্ত্ব ও বাংলার জাতিভিত্তিক ইতিহাসের উপর কর্মরত তরুণ গবেষক ও তৃণমূলস্তরের কর্মিদের আর্থিক সহায়তা দিয়েছে। এই কেন্দ্রের আর্থিক সহায়তায় যে সমস্ত কাজ ইতোমধ্যে হয়েছে সেগুলি ছাপিয়ে বার করার চেষ্টা চলছে। এই কেন্দ্রের গবেষকরা তাদের নিজ নিজ গবেষণা ক্ষেত্রের উপর তাদের প্রবন্ধ প্রকাশ করেছেন এবং এই সমস্ত প্রবন্ধগুলি বিশিষ্ট পন্ডিতবর্গের দ্বারা উচ্চ-প্রশংসিত হয়েছে। এই কেন্দ্র দুটি বই প্রকাশ করেছে এবং অধ্যাপক অধীর চক্রবর্তী স্মারক বক্তৃতার আয়োজনও করেছে। ভিয়েতনামে ভারতের প্রাক্তন রাষ্ট্রদূত ড. জে. সি. শর্মা এই স্মারক বক্তৃতা দেন।

## DEMAND No. 39

### Major Head : 2230—Labour and Employment

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 85,59,24,000 only be granted for expenditure under Demand No. 39, Major Head : "2230—Labour and Employment" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 28,24,55,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Shanti Ghatak, Md. Amin & Shri Bansogopal Chowdhury on Demand No. 39 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৩৯ নং দাবির অধীনে মুখ্যখাত "২২৩০—শ্রম এবং কর্মনিয়োগ"-এর ব্যয় নির্বাহের জন্য ৮৫,৫৯,২৪,০০০ (পঁচাশি কোটি উনষাট লক্ষ চব্বিশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। ইতিপূর্বে 'ভোট অন অ্যাকাউন্ট'-এ মঞ্জুর করা ২৮,২৪,৫৫,০০০ (আঠাশ কোটি চব্বিশ লক্ষ পঞ্চান্ন হাজার) টাকা উক্ত পরিমাণ টাকার মধ্যে ধরা হয়েছে।

২। মহাশয়, কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগ শিল্প-বিষয়ক প্রশিক্ষণ কেন্দ্রগুলির প্রশাসনিক কাজের দায়িত্বপ্রাপ্ত। যেহেতু কারিগরি প্রশিক্ষণ অধিকারের জন্য উক্ত বিভাগের

অধীনস্থ কারিগরি বাজেট খাত নেই, সেজন্য উক্ত বিভাগের অধীনস্থ কারিগরি প্রশিক্ষণ অধিকারের ২০০০-২০০১ সালের বাজেট বরাদ্দ বিগত বছরের মতো বর্তমান মুখ্যখাত ঃ "২২৩০—শ্রম ও কর্মনিয়োগ"-এর অন্তর্ভূক্ত করা হয়েছে।

৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রায় নয় বৎসর পূর্বে জাতীয় স্তরে তথাকথিত উদারনীতি, বেসরকারিকরণ নীতি এবং খোলাবাজার অর্থনীতি গ্রহণ করা হয় এবং পরবর্তীকালে এই নীতি সম্ভবত আন্তর্জাতিক অর্থভান্ডার ও বিশ্বব্যাঙ্কের নির্দেশে যথেষ্ট ঘটা করে অনুসৃত হয়। এই নীতি দেশের সাধারণ মানুষকে মুদ্রাস্ফীতি, কর্মহীনতা ও আয় হ্রাস ছাড়া উপকৃত হওয়ার মতো কিছু দিতে পারেনি। শিল্প সংস্থায় লক-আউট ও বন্ধ হওয়ার ঘটনা বেড়েছে এবং অনেক শিল্প সংস্থা কেন্দ্রীয় সরকারের সাহায্য ও সময়োচিত হস্তক্ষেপের অভাবে রুগ্ন হয়ে গেছে। এমন কি কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির কর্মিরা সময়মতো বেতন পাচ্ছেন না। কেন্দ্রীয় সরকার উদার আমদানি নীতির মাধ্যমে 'সার্ক' অন্তর্ভূক্ত দেশগুলিকে যে সুবিধা দিচ্ছেন, তার ফলে কিছু দেশিয় শিল্প যথেষ্ট পরিমাণে ক্ষতিগ্রস্ত হয়েছে।

৪। ১৯৯৬ সালে কেন্দ্রে যে যুক্তফ্রন্ট সরকার ক্ষমতায় আসীন হয়েছিল, সেই সরকার ২০০৫ সালের মধ্যে দারিদ্র্যদূরীকরণ, রাজ্যকে অধিকতর ক্ষমতা হস্তান্তর, সস্তা দামে খাদ্যসামগ্রী বন্টনসহ এক অভিন্ন ন্যূনতম কর্মসূচি গ্রহণ করেছিল। দুর্ভাগ্যবশত যুক্তফ্রন্ট সরকার স্বল্পস্থায়ী হল এবং এর ফলে উক্ত কর্মসূচি রূপায়ণের জন্য বিশেষ কিছু করা সম্ভব হল না। তা সত্ত্বেও সমাজের দরিদ্রতম অংশ যে সুবিধা পেয়েছিল, কেন্দ্রে অধিষ্ঠিত বর্তমান সরকারের নীতি সেইগুলি বাতিল করতে তৎপর। নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের দাম বাড়ানো হয়েছে এবং কৃষি ও শিল্পে ব্যবহৃত উপকরণের মূল্য বৃদ্ধি করা হয়েছে। এর ফলে কৃষি ও শিল্পে উৎপাদনের হারের অবনতি লক্ষ্য করা যাচ্ছে।

৫। মহাশয়, আমরা দৈনিক সংবাদপত্রের মাধ্যমে জানতে পারছি যে বর্তমান সরকার উন্নত শিল্প সম্পর্ক ও অধিকতর উৎপাদন ও উৎপাদনশীলতার নামে বিভিন্ন শ্রম আইনের ধারাগুলি মালিকপক্ষের অনুকূলে পরিবর্তন করার কথা ভাবছেন। শ্রমিক শ্রেণীকে তাদের কষ্টার্জিত অধিকার যে কোনও মূল্যে রক্ষা করতে হবে এবং শ্রমিকসংগঠনগুলিকে এ ব্যাপারে সচেতন ও সতর্ক থাকতে হবে ও এই ধরনের অপপ্রচেষ্টা অবলম্বন করলে তার প্রতিবাদ করতে হবে। আমরা আশাকরি কেন্দ্রীয় সরকার তাদের এই দৃষ্টিভঙ্গির পুনর্বিবেচনা করে শ্রম বিষয়ে ঐকমত্যের ভিত্তিতে কাজ করবেন এবং এ ব্যাপারে রাজ্য সরকারগুলির সাথে পরামর্শ করবেন।

৬। মহাশয়, কিছুদিন যাবৎ আমরা লক্ষ্য করছি যে, বিচ্ছিন্নতাবাদী ও সাম্প্রদায়িক শক্তিগুলির কার্যকলাপ বৃদ্ধি পেয়েছে। এই শক্তিগুলি ধর্ম ও জাতির ভিত্তিতে জনগণকে

বিভক্ত করতে বদ্ধপরিকর। দেশের সার্বভৌমত্ব ও সংহতি বজায় রাখার জন্য আমাদের ঐক্যবদ্ধভাবে এই শক্তিগুলির বিরুদ্ধে সংগ্রাম চালাতে হবে।

৭। মহাশয়, এখন আমরা এই দপ্তরের কাজকর্ম এবং আগামী কর্মসূচি সম্পর্কে কয়েকটি কথা বলব।

**শিল্প সম্পর্ক**

৮। শিল্প ও শ্রমিক সংক্রান্ত বিষয়ে কেন্দ্রীয় সরকার অনুসৃত উদারনীতি, বেসরকারিকরণ এবং খোলাবাজার অর্থনীতির প্রতিকূল প্রভাব সত্ত্বেও '৯৯ সালে রাজ্যের শিল্প সম্পর্ক শানিতপূর্ণ, সহৃদয় ও সহজ ছিল। '৯৯ সালে ২৪৯টি লক-আউটের ঘটনা ঘটেছে যার সাথে ১.২৯ লক্ষ শ্রমিক যুক্ত আছেন এবং যার ফলে ('৯৯-এর নভেম্বর পর্যন্ত) ১৬৪.৮০ লক্ষ শ্রমদিবস নষ্ট হয়েছে। পক্ষান্তরে ১৯৯৮ সালে ২০৭টি লক-আউটের ঘটনা ঘটেছিল যার ফলে ১.০৪ লক্ষ শ্রমিক ক্ষতিগ্রস্ত হয়েছিলেন এবং ১১২.৫০ লক্ষ শ্রমদিবস নষ্ট হয়েছিল। আলোচ্য বর্ষে ৩৪টি ধর্মঘটের ঘটনা ঘটেছে যার সাথে ১.৩০ লক্ষ শ্রমিক যুক্ত আছেন এবং যার ফলে ('৯৯-এর নভেম্বর পর্যন্ত) ৩৮.১০ লক্ষ শ্রমদিবস নষ্ট হয়েছে। ১৯৯৮ সালে ২৫টি ধর্মঘটের ঘটনায় ২.৭৩ হাজার শ্রমিক যুক্ত ছিল এবং যার ফলে ২.৩৩ লক্ষ শ্রমদিবস নষ্ট হয়েছিল। উল্লিখিত লক-আউট ও ধর্মঘটের সংখ্যা পূর্ববর্তী বৎসরের জেরসহ বলা হয়েছে।

প্রধানত, বেশ কিছু বস্ত্র ও ইঞ্জিনিয়ারিং শিল্পে লক-আউট, পরিবর্তনশীল মহার্ঘভাতা প্রদান না করার জন্য কিছু পাটশিল্পে ধর্মঘট এবং চা-শিল্পে ধর্মঘটের কারণে শ্রমদিবস নষ্টের সংখ্যা বৃদ্ধি পেয়েছে। এ ছাড়া কিছু কিছু শিল্পে দীর্ঘ দিন ধরে লক-আউট এবং সাসপেনশন অফ ওয়ার্ক চলছে এবং এদের মধ্যে অনেকগুলি হয় বি. আই. এফ. আর.-এর বিবেচনাধীন অথবা সুপ্রিমকোর্ট বা হাইকোর্টের মামলায় বিচারাধীন আছে। শ্রমিকদের উপর আস্থা রেখে কারখানাগুলি পুনরায় চালু করা, কারখানাগুলি পুনরুজ্জীবিত করা এবং সেগুলি ঠিকমতো চালানোর স্বার্থে শ্রমিকদের বক্তব্য ও মতামত বিবেচনা করার জন্য মালিকপক্ষকে বারংবার পরামর্শ দিয়েছি। এটা করতে পারলে শ্রমিক ও মালিকপক্ষের মধ্যে একটা সহযোগিতার ও সুস্থ শিল্প সম্পর্কের পরিবেশ সৃষ্টি হবে। এই সুযোগে আজও আমি বিষয়টির পুনরুক্তি করছি।

৯। এ প্রসঙ্গে আমি উল্লেখ করতে চাই যে, লক-আউট হওয়া শিল্প ইউনিটগুলির শ্রমিকদের জন্য আর্থিক সহায়তা প্রকল্প কার্যকর করতে গিয়ে দেখা গেছে যে, অনেকগুলি লক-আউটের ঘটনা শ্রম অধিকারে জানানো হয়নি এবং শ্রমিকরা ঐ সমস্ত লক-আউটের ব্যাপারে কোনও শিল্প বিরোধ তোলেনি। এগুলি অবশ্য পূর্বোক্ত ধর্মঘট ও লক-আউটের

সংখ্যার মধ্যে ধরা হয়নি।

১০। আমি এই প্রসঙ্গে জানাতে চাই যে, মেসার্স হিন্দুস্থান মোটর লিমিটেডের কর্তৃপক্ষ '৯৯ সালে তাদের হিন্দ মোটর কারখানায় শ্রমিকদের সপ্তাহে ৩ দিন লে-অফ করার জন্য আমাদের কাছে অনুমতি চায়। আমরা অবশ্য সে অনুমতি দিতে অস্বীকার করি। মালিকপক্ষ আমাদের আদেশের বিরুদ্ধে মহামান্য কলকাতা হাইকোর্টে আপিল করেন এবং মহামান্য হাইকোর্ট এক আদেশবলে আমাদের আদেশটি বাতিল করে দেন এবং সেই সাথে হিন্দমোটর কর্তৃপক্ষের বক্তব্য নতুন করে শোনার জন্য এবং যুক্তিসঙ্গত আদেশ দেওয়ার জন্য রাজ্য সরকারকে নির্দেশ দেন। রাজ্য সরকার কলকাতা হাইকোর্টের সিঙ্গেল বেঞ্চের এই আদেশের বিরুদ্ধে ডিভিসন বেঞ্চে আবেদন করেন। কলকাতা হাইকোর্টের ডিভিসন বেঞ্চের সিদ্ধান্ত অনুসারে বিষয়টি শিল্পন্যায়পীঠে বিচারের জন্য পাঠানো হয়। এর মধ্যে মালিকপক্ষ মহামান্য কলকাতা হাইকোর্টের ডিভিসন বেঞ্চের সিদ্ধান্তের বিরুদ্ধে মহামান্য সুপ্রিমকোর্টে আপিল করেন। মহামান্য সুপ্রিম কোর্ট হিন্দুস্থান মোটর লিমিটেডের আবেদনটি নাকচ করে দেন। পরবর্তীকালে শ্রমন্যায়পীঠও উক্ত লে-অফের অনুমতি দেননি। মালিকপক্ষ পুনরায় ট্রাইবুন্যালের আদেশের বিরুদ্ধে মহামান্য কলকাতা হাইকোর্টে যান এবং বর্তমানে বিষয়টি বিচারাধীন আছে।

১১। সাহাগঞ্জে অবস্থিত ডানলপ ইন্ডিয়া লিমিটেডের বিষয়টিও এখানে উল্লেখ করা প্রয়োজন মনে করছি। মেসার্স ডানলপ ইন্ডিয়া লিমিটেডের কর্তৃপক্ষ সাহাগঞ্জের কারখানায় ৭-২-৯৮ তারিখ থেকে "সাস্‌পেনশন অফ অপারেশন" ঘোষণা করেন। ডানলপ কারখানায় কাজকর্মের অবস্থার ক্রম-অবনতি হয়েছিল এবং এর জন্য মূলত, অধিকাংশ শেয়ার হোল্ডারদের পরিচালন অব্যবস্থাই দায়ী। সম্ভাব্য দুরবস্থা থেকে এই গুরুত্বপূর্ণ কোম্পানিটিকে বাঁচানোর জন্য কোম্পানির আর্থিক ব্যাপারগুলি বিশেষভাবে দেখতে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তৎকালীন কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে জানুয়ারি '৯৮-তে একটি চিটি লিখেছিলেন। পরবর্তীকালে ফেব্রুয়ারি '৯৮-তে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তৎকালীন প্রধানমন্ত্রীকে আরেকটি চিটি লেখেন। ঐ চিঠিতে ইন্ডাস্ট্রিজ (ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশন) অ্যাক্ট, ১৯৫১-মোতাবেক কোম্পানির কাজকর্ম ও অন্যান্য বিষয়গুলি দেখভালের জন্য একটি তদন্ত কমিটি গঠন এবং কোম্পানি ল বোর্ডের হস্তক্ষেপের জন্য প্রস্তাব দেন। তারপর দীর্ঘস্থায়ী লক-আউট চলাকালীন আমাদের মুখ্যমন্ত্রী পুনরায় মার্চ '৯৯-তে প্রধানমন্ত্রীকে চিঠি লেখেন। এই চিঠিতে তিনি আইন-মোতাবেক কোম্পানির কাজকর্মটি যাতে চলে সেজন্যে আই. ডি. আর. অ্যাক্ট-বলে কোম্পানিটি অধিগ্রহণ করার জন্য আশু পদক্ষেপ নেওয়ার অনুরোধ করেন। কিন্তু রাজ্য সরকারের বারংবার অনুরোধ ও প্রস্তাব সত্ত্বেও ভারত সরকার কোনও সদর্থক পদক্ষেপ নেননি।

১২। ইতিমধ্যে কোম্পানির বিষয়টি বি. আই. এফ. আর.-এ পাঠানো হয় এবং বিষয়টি এখনও বি. আই. এফ. আর.-এ বিচারাধীন। বি. আই. এফ. আর.-এ কোম্পানির এই বিচারাধীন বিষয়টি রাজ্য সরকার গুরুত্ব সহকারে তদ্বির করছেন।

১৩। মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপের ফলে সংশ্লিষ্ট শ্রমিক ইউনিয়নগুলির সাথে দ্বিপাক্ষিক আলোচনার ভিত্তিতে ডানলপ ইন্ডিয়া লিমিটেড-এর কর্তৃপক্ষ তাদের সাহাগঞ্জের কারখানায় ১১-৩-২০০০ তারিখ থেকে 'সাসপেনশন অফ্ ওয়ার্ক' তুলে নেন।

১৪। পশ্চিমবঙ্গে চা-শিল্পে নিযুক্ত শ্রমিকরা বিভিন্ন দাবিদাওয়া আদায়ের জন্য ১২-৭-৯৯ থেকে ধর্মঘটে অংশ নেয়। তাদের দাবিগুলির মধ্যে প্ল্যানটেশন লেবার অ্যাক্ট ও রুলস অনুযায়ী অতিরিক্ত কর্মসংস্থান, চিকিৎসা এবং আবাসনের সুযোগ ও শ্রমিক আবাসনে বৈদ্যুতিকরণ ইত্যাদি অন্যতম দাবি ছিল। রাজ্য সরকারের হস্তক্ষেপের ফলে ২১-৭-৯৯ তারিখে একটি ত্রিপাক্ষিক চুক্তি স্বাক্ষরিত হয় এবং এর ফলে ২২-৭-৯৯ তারিখ থেকে ধর্মঘট তুলে নেওয়া হয়। পশ্চিমবঙ্গের চা-বাগানগুলিতে অতিরিক্ত ১০,০০০ শ্রমিকের স্থায়ী কর্মসংস্থানের ব্যবস্থা ঐ চুক্তির একটি গুরুত্বপূর্ণ বৈশিষ্ট্য।

১৫। ১৯৯৯ সালে ৪,৯১৩টি শিল্প বিরোধের মধ্যে (নভেম্বর '৯৯ পর্যন্ত) ১,৯১১টি বিরোধ সালিশী ব্যবস্থার মাধ্যমে মীমাংসা করা হয়েছে। অক্টোবর '৯৯ পর্যন্ত শিল্পন্যায়পীঠ ও শ্রম আদালতগুলি এ রাজ্যে ৩৫১টি বিরোধের মীমাংসা করেছেন। ১-১১-৯৯ তারিখে শিল্পন্যায়পীঠ ও শ্রম-আদালতগুলিতে ২,২১৫টি বিরোধ বিচারাধীন ছিল।

১৬। ১৯৯৯ সালে যে সমস্ত শিল্পে ধর্মঘট ও লক-আউট চলছিল তাদের মধ্যে অনেকগুলি শিল্প সংস্থা পুনরায় খোলা সম্ভব হয়েছে। নভেম্বর '৯৯ পর্যন্ত ৭৫টি লক-আউটের অধীন সংস্থা ও ২১টি ধর্মঘটের অধীন সংস্তা ত্রিপাক্ষিক বা দ্বিপাক্ষিক পর্যায়ে চুক্তির ফলে পুনরায় খোলা হয়েছে। এর ফলে যথাক্রমে ০.৮৮ লক্ষ ও ৩.১৯ লক্ষ শ্রমিক উপকৃত হয়েছেন।

১৭। আলোচ্য বর্ষে যে সমস্ত কারখানা খুলেছে তাদের মধ্যে গুরুত্বপূর্ণ কয়েকটির নাম মাননীয় সদস্যদের অবগতির জন্য এখানে উল্লেখ করছি।

জি. আর. এস. ই. লিমিটেড কলকাতা (ধর্মঘট—৪,৫০০ জন শ্রমিক)

জি. আর. এস. লিমিটেড (বস্ত্র বিভাগ) হুগলি (লক-আউট—১,৭৫০ শ্রমিক),

জগদ্দল জুট ইন্ডাস্ট্রিজ (ধর্মঘট—২,০০০ শ্রমিক)

অ্যালায়েন্স জুট মিল (লক-আউট—৫,৫০০ শ্রমিক)

রিল্যায়েন্স জুট মিল (লক-আউট—৫,০০০ শ্রমিক)

কাঁকিনারা জুট মিল (লক-আউট—৩,৮৫০ শ্রমিক)

কেশোরাম রিফ্যাক্টরিজ (লক-আউট—৮০০ শ্রমিক)

টিটাগড় জুট মিল (লক-আউট—৪,২০০—শ্রমিক)

ফোর্ট উইলিয়াম জুট মিল (লক-আউট—৩,৮০০ শ্রমিক)

**শ্রম আইন বলবৎকরণ**

১৮। ১৯৯৯ সালে বিভিন্ন শ্রম আইন বলবৎকরণের একটি চিত্র নিম্নে তুলে ধরা হল।

ন্যূনতম মজুরি আইনের কৃষিক্ষেত্রে ৯,১৮২টি পরিদর্শন করা হয়। এর মধ্যে ৬১টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয় এবং ৭,৮৪৭ টাকা জরিমানা আদায় করা হয়। কৃষিক্ষেত্র ছাড়া অন্যান্য নিয়োগের ক্ষেত্রে ১৪,০১৮টি পরিদর্শন করা হয়। এর মধ্যে ৩৯০টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয় এবং ৫৩,৬৭৫ টাকা জরিমানা আদায় করা হয়। মজুরি প্রদান আইন অনুযায়ী ১,৮৭১টি পরিদর্শন করা হয়। এর মধ্যে ৩০টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয় এবং ৮,৭০০ টাকা জরিমানা আদায় করা হয়। কন্ট্র্যাক্ট লেবার (রেগুলেশন অ্যান্ড অ্যাবোলিশন) আইনের অধীনে ২,২০৬টি পরিদর্শন করা হয়, এর মধ্যে ১১২টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয় এবং ৮,২০০ টাকা আদায় করা হয়। এই আইনের অধীনে ২৬১টি সংস্থা রেজিস্ট্রিভুক্ত করা হয়েছে এবং ৪০৭টি লাইসেন্স প্রদান করা হয়েছে এবং ৪৪৫টি লাইসেন্স নবীকরণ করা হয়েছে। মোটর পরিবহন শ্রমিক আইনের অধীনে ২,৬৮৮টি পরিদর্শন করা হয়েছে, এর মধ্যে ১২১টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয়েছে এবং ১২,৪০০ টাকা জরিমানা আদায় করা হয়েছে। এই আইন অনুযায়ী ২৯৩টি মোটর পরিবহন সংস্থা রেজিস্ট্রিভূক্ত করা হয়েছে এবং ৪৯৬টি মোটর পরিবহন সংস্থার রেজিস্ট্রেশন পুনর্নবীকরণ করা হয়। বিড়ি ও সিগারেট শ্রমিক (নিয়োগের শর্তাবলী) আইন অনুযায়ী ২,২২৫টি পরিদর্শন করা হয়েছে, এর মধ্যে ৫টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয়েছে এবং ৮৭৫ টাকা জরিমানা আদায় করা হয়েছে। এই আইনের আওতায় ২৯টি সংস্থা রেজিস্ট্রিভূক্ত করা হয়েছে এবং রেজিস্ট্রেশন পুনর্নবীকরণ করা হয়েছে ৭২টি এবং ৮৪টি লাইসেন্স প্রদান করা হয়েছে। আন্তঃরাজ্য প্রব্রজনকারী শ্রমিক আইনের ৪১৩টি পরিদর্শন করা হয়েছে। একটি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয়েছে এবং ১,০০০ টাকা জরিমানা আদায় করা হয়েছে। এই আইন অনুযায়ী ২৫টি সংস্থা রেজিস্ট্রিভূক্ত করা হয় এবং ৯টি লাইসেন্স প্রদান করা হয়। ইকুয়াল রেমুনারেশন আইনের অধীনে ২,১০০টি

পরিদর্শন করা হয়েছে এবং ৩টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয়েছে এবং ৫০০ টাকা জরিমানা আদায় করা হয়েছে। চাইল্ড লেবার (প্রহিবিশন অ্যান্ড রেগুলেশন) আইনের অধীনে ৯,০৫২টি পরিদর্শন করা হয় এবং ৩০টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয়। প্ল্যানটেশন লেবার আইন অনুযায়ী ৮৫টি পরিদর্শন করা হয় এবং ৭৫টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয়। ট্রেড ইউনিয়ন আইনের অধীনে ৩১১টি ইউনিয়ন নথিভুক্ত করা হয় এবং ২৯০টি ইউনিয়নের নথিভুক্তিকরণ বাতিল করা হয়। ট্রেড ইউনিয়ন (পশ্চিমবঙ্গ সংশোধন) আইন, ৮৩ অনুযায়ী ট্রেড ইউনিয়নগুলির রেজিস্ট্রারের তত্ত্বাবধানে হিন্দুস্থান ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড এবং কন্টাই কো-অপারেটিভ এগ্রিকালচারাল অ্যান্ড রুর‍্যাল ডেভেলপমেন্ট ব্যাঙ্ক-এর নির্বাচন অনুষ্ঠিত হয়। গ্র্যাচুইটি প্রদান আইন অনুযায়ী ৩২৯টি আবেদনপত্রের মীমাংসা ১৯৯৯ সাল পর্যন্ত করা গেছে। ৭৪টি ক্ষেত্রে ৬০,৫১,৯০৬.৩৭ টাকা গ্র্যাচুইটি প্রদান করার জন্য নির্দেশ দেওয়া হয়েছে। ওয়ার্কমেন হাউস রেন্ট অ্যালাউন্স আইনের অধীনে ৬৯১টি পরিদর্শন করা হয়। পশ্চিমবঙ্গ দোকান ও সংস্থা আইনের অধীনে ১,২৭,৪২২টি পরিদর্শন করা হয় এবং ১২,২৮৮টি অভিযোগ দায়ের করা হয় এবং ৬,৯৩,৬২৬ টাকা জরিমানা আদায় করা হয়।

১৯। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যে কতকগুলি বৃহৎ শিল্পের বিশেষ বিশেষ দিকগুলি সম্পর্কে কিছু বলতে চাই।

**পাট**

২০। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, দেশে বিশেষ করে পূর্বাঞ্চলে পাটশিল্প একটি কৃষিভিত্তিক এবং কর্মসংস্থানভিত্তিক শিল্প যা দেশের আর্থিক উন্নয়নে বিরাট ভূমিকা গ্রহণ করে। এই শিল্পে থেকে দুই লক্ষাধিক শ্রমিক ও লক্ষ লক্ষ পাট চাষী তাদের জীবিকা নির্বাহ করেন। কতকগুলি অসুবিধা থাকা সত্ত্বেও আলোচ্য বর্ষে এই শিল্পে শিল্প সম্পর্ক কম বেশি সন্তোষজনক ছিল। রাজ্যে ৫৯টি পাটকলের মধ্যে কেবলমাত্র ২টি পাটকল এই বছর ৩১-১২-৯৯ পর্যন্ত লক-আউটের আওতায় ছিল। ১৯৯৯ সালে ২৩টির মতো পাটকল কর্তৃপক্ষ বিভিন্ন কারণে 'সাস্‌পেনশন অব ওয়ার্ক' ঘোষণা করেন। ২টি পাটকল বাদে সবকটি-তেই দ্বিপাক্ষিক অথবা ত্রিপাক্ষিক চুক্তির মাধ্যমে "সাস্‌পেনশন অব ওয়ার্ক" তুলে নেওয়া হয়।

২১। যদিও এই শিল্পে পাটকল ও শ্রমিক সংক্রান্ত বিষয়ে কিছু কিছু সমস্যা ও অসুবিধা আছে, সরকার বিভিন্ন স্তরে আলাপ-আলোচনার মাধ্যমে সমস্যাগুলির সমাধানের চেষ্টা করছেন। এই শিল্পের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের ভূমিকা মোটেই উৎসাহব্যঞ্জক নয়।

২২। বিদেশ থেকে কম মূল্যে পাটজাত উৎপাদিত পণ্য আমদানির দরুন এই রাজ্যে পাটজাত উৎপাদিত পণ্যের বরাত কমে যায়। স্থানীয় ব্যবসায়ীরা ব্যাপক পরিমাণে বর্তমান বাজার-দর থেকে কম মূল্যে বি-টুইল ব্যাগ আমদানির জন্য চুক্তি করছেন। এতে রাজ্যে পাটকলগুলির ক্ষতির সম্ভাবনা আছে। সম্প্রতি জুট কমিশনার কেন্দ্রীয় শুল্ক ও আবগারি বিভাগের মুখ্য কমিশনারকে একটি চিঠি লিখেছেন। এই চিঠিতে তিনি সার, চিনি এবং খাদ্য দ্রব্য প্যাকিং করতে জুট ব্যাগ ব্যবহার না করার শর্তে স্থানীয় ব্যবসায়ীদের জুট ব্যাগ আমদানি করার জন্য অনুরোধ করেছেন। জুট কমিশনারের উক্ত চিঠি কার্যকর করার ক্ষেত্রে শুল্ক কর্তৃপক্ষের কাছ থেকে এখনও কোনও সাড়া পাওয়া যায়নি।

২৩। আবশ্যকিয় জুট প্যাকেজিং আইন '৮৭ অনুযায়ী কেন্দ্রীয় সরকার প্যাকেজিং সংরক্ষণ আদেশের গুরুত্ব হ্রাস করার ফলে রাজ্যে অবস্থিত পাটকলগুলিতে উৎপাদিত পাটজাত দ্রব্যের বরাদ ব্যহত হচ্ছে। ইতিপূর্বে পাটজাত ব্যাগ-এ ১০০ শতাংশ খাদ্যশস্য, ১০০০ শতাংশ চিনি, ৫০ শতাংশ সার (ইউরিয়া) এবং ৫০ শতাংশ সিমেন্ট প্যাকিং-এর সংরক্ষণের ব্যবস্থা ছিল। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে ঐ সংরক্ষণ আদেশনামার গুরুত্ব হ্রাস করার নিরন্তর প্রচেষ্টা করা হয়। আমাদের রাজ্য সরকার বিষয়টি নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে অবিরাম বোঝাপড়া করছেন যাতে সংরক্ষণ আইনের গুরুত্ব হ্রাস করা না হয়। আবশ্যকিয় জুট প্যাকেজিং আদেশের গুরুত্ব হ্রাস না করার জন্য কেন্দ্রীয় সরকারকে বারংবার অনুরোধ করা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার ১৫-১২-৯৮ তারিখে সংশোধিত আদেশ বের করেন। এই সংশোধিত আদেশে শতকরা ১০০ ভাগ খাদ্যশস্য এবং একটি শর্ত সাপেক্ষে শতকরা ১০০ ভাগ চিনি শিল্পে এবং সারের ক্ষেত্রে আগের শতকরা ৫০ ভাগ হারের পরিবর্তে শতকরা ২০ ভাগ করে পাটজাত প্যাকেজিং বস্তু ব্যবহারের কথা বলা হয়েছে। যদি পাটের ব্যাগ সাময়িকভাবে কম পড়ে তাহলে শতকরা ২০ ভাগ পর্যন্ত পাট নয় এমন প্যাকেজিং বস্তু ব্যবহারের জন্য কেন্দ্রীয় সরকার চিনিশিল্পকে বলতে পারে। পাটের ব্যাগে যে সব পণ্য দ্রব্য প্যাক করার কথা বলা হয়েছে সে সমস্ত পণ্য দ্রব্যের তালিকা থেকে সিমেন্টকে বাদ রাখা হয়েছে। আবশ্যকিয় জুট প্যাকেজিং আদেশের এইরূপ গুরুত্ব হ্রাসের ফলে পাটশিল্প ক্ষতিগ্রস্ত হবে।

২৪। জুট কর্পোরেশন অফ্ ইন্ডিয়া হল কেন্দ্রীয় সরকারের একটি সংস্থা। এই সংস্থা পাটকলগুলিতে কাঁচা পাট সরবরাহ করার ক্ষেত্রে এবং কাঁচা পাট সরবরাহকারী সংস্থাকে স্থিতিশীল করার ক্ষেত্রে এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে। ভারতের জুট কর্পোরেশন পশ্চিমবঙ্গে ৩টি আঞ্চলিক কেন্দ্র ও তার অধীনস্থ ১৪টি কেন্দ্রসহ কিছু পাট ক্রয় কেন্দ্র বন্ধ করে দেওয়ার সিদ্ধান্ত নিয়েছেন। উক্ত পাট ক্রয় কেন্দ্রগুলি চালু রাখার জন্য প্রধানমন্ত্রীর ব্যক্তিগত হস্তক্ষেপ চেয়ে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তাকে ইতিমধ্যেই চিঠি

দিয়েছেন। জুট কর্পোরেশন অফ্ ইন্ডিয়ার হতাশাজনক কাজকর্মের জন্য এই রাজ্যের পাটকলগুলি ন্যায্যমূল্যে পাটের যোগান পাচ্ছে না এবং একইভাবে এ রাজ্যে পাট উৎপাদনকারী চাষীরাও তাদের পাটের ন্যায্যমূল্যও পাচ্ছে না। সময়মতো যথেষ্ট কাঁচামাল সরবরাহের অভাব ছাড়াও এ রাজ্যে জাতীয় পাট উৎপাদক সংস্থার পাটকলগুলি কেন্দ্রীয় বাজেট থেকে সাহায্যের অভাব হেতু প্রচন্ড ক্ষতিগ্রস্ত হচ্ছে। বি. আই. এফ. আর.-এ জাতীয় পাট উৎপাদক সংস্থার পাটকলগুলির পুনরুজ্জীবনের একটি প্রকল্প দীর্ঘদিন ধরে বিবেচনাধীন আছে কিন্তু এ বিষয়ে কোনও পাকা সিদ্ধান্ত নেওয়া হয়নি।

২৫। এটা খুবই দুর্ভাগ্যজনক যে বেশ কিছু পাটকল কর্তৃপক্ষ শ্রমিকদের মজুরি ও কল্যাণের ব্যাপারে খুব স্বার্থপর মনোভাব নিচ্ছে। এই সব পাটকল কর্তৃপক্ষ ই. এস. আই., পি. এফ. ইত্যাদির মতো অন্যান্য বিধিবদ্ধ প্রাপ্য টাকা ও মজুরি থেকে শ্রমিকদের বঞ্চিত করে এখনও কম মজুরিতে ভাউচার পেমেন্টের মাধ্যমে 'শূণ্য সংখ্যা শ্রমিক' নামে পরিচিত ক্যাজুয়াল শ্রমিক নিয়োগ করার মতো বেশ কিছু অনৈতিক পদক্ষেপ গ্রহণ করে চলেছে। এইরূপ বেশ কিছু সংখ্যক পাটকল কর্তৃপক্ষ অবসরপ্রাপ্ত শ্রমিকদের গ্র্যাচুইটির টাকা দেয়নি। ঐসব পাটকল কর্তৃপক্ষ পি. এফ. ও ই. এস. আই. খাতে তাদের দেয় চাঁদা জমা দেন না। শ্রমিকদের এ ব্যাপারে ঐক্যবদ্ধ ও সজাগ হতে হবে যাতে কঠোর আন্দোলনের মাধ্যমে এই সকল অবিবেচক পাটকল কর্তৃপক্ষের অপচেষ্টাগুলি রোখা যায়।

২৬। এটা দুর্ভাগ্যজনক যে পাটশিল্পে—(১) ম্যানিং প্যাটার্ন, (২) উৎপাদন ও উৎপাদনশীলতা, (৩) বকেয়া পি. এফ. এবং ই. এস. আই. এবং গ্র্যাচুইটি খাতে প্রাপ্য টাকা ও অন্যান্য বিষয়গুলি পরীক্ষা করার জন্য যে কমিটিগুলি গঠন করা হয়েছিল তারা সরকারের কাছে কোনও সুপারিশ জমা দেয়নি। বাস্তবিক পাটকল কর্তৃপক্ষের অসহযোগিতার জন্য কমিটিগুলি কোনও কাজ করতে পারছে না।

২৭। গত শিল্পওয়ারি চুক্তি শেষ হতে কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলি যে সমস্ত দাবি সনদ পেশ করেছিলেন তার কোনও অগ্রগতি হয়নি যেহেতু ইন্ডিয়ান জুট মিল অ্যাশোসিয়েশন এবং এমপ্লয়ার্স অ্যাশোসিয়েশন আমাদের অনুরোধ সত্ত্বেও শিল্পওয়ারি চুক্তিতে অংশগ্রহণ করতে রাজি হননি।

**বস্ত্রশিল্প**

২৮। এ রাজ্যে বস্ত্র বয়নশিল্পের অবস্থা খুবই খারাপ। এই রাজ্যে বস্ত্রশিল্প সম্পর্কিত চিত্রটি মোটেই সন্তোষজনক নয়। এ রাজ্যে ৩৭টি বস্ত্র বয়নকলের মধ্যে ১৯টি বেসরকারি ও ১৮টি সরকারি পরিচালনাধীন। ১৯টি বেসরকারি বস্ত্রকলের মধ্যে মাত্র ৪টি চালু আছে। বাকিগুলি হয় দীর্ঘ দিন ধরে বন্ধ হয়ে আছে নয়ত "সাস্পেনশন অব ওয়ার্ক"-

এর আওতায় আছে। এই বস্ত্রকলগুলির মধ্যে কিছু কিছুতে দেউলিয়ার আদেশ জারি করা হয়েছে। বিভিন্ন বস্ত্রকল সাস্পেনশন অব ওয়ার্ক তুলে নেওয়ার চেষ্টা চলছে।

২৯। সরকারি ক্ষেত্রে ১৮টি বস্ত্রকলের মধ্যে ১২টি ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনের অধীনস্থ। ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনের অধীনস্থ বস্ত্রকলগুলির অবস্থাও উদ্বেগজনক। বাস্তবিক এন. টি. সি. পরিচালিত মিলগুলি তাদের স্পিনিং বিভাগে জব কনভারশনের ভিত্তিতে কোনও রকমে চলছে। অন্যান্য বিভাগুলি প্রায় অচল হয়ে আছে। আমাদের অনুরোধ সত্ত্বেও এন. টি. সি. মিলগুলির আধুনিকীকরণ এবং পরিচালনার জন্য প্রয়োজনীয় মূলধন যোগানোর ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার পুরোপুরি নীরব ভূমিকা পালন করছেন। কেন্দ্রীয় সরকারের কাছে এই এন. টি. সি. পরিচালিত মিলগুলির আধুনিকীকরণের ও কার্যকর মূলধন বাবদ বরাদ্দের অনুরোধ সত্ত্বেও কোনও সাড়া পাওয়া যায়নি।

৩০। সস্তা দামে বিদেশ থেকে তৈরি বস্ত্র আমদানি নীতির জন্য বস্ত্র বয়ন কল-গুলির অবস্থা সংকটজনক। বয়নশিল্পের স্বার্থে ভারত সরকারের এই নীতি পুনর্বিবেচনা করা দরকার।

৩১। এ রাজ্যে বস্ত্র বয়ন মিলগুলি কেবলমাত্র ৩টি ছাড়া শিল্পওয়ারি ত্রিপাক্ষিক চুক্তির ভিত্তিতে শ্রমিকদের বর্ধিত হারে প্রাপ্য মহার্ঘ ভাতা দেওয়া বর্তমানে বন্ধ করে দিয়েছে। বিষয়টি নিয়ে ইতিমধ্যে মিল কর্তৃপক্ষের সাথে কথাবার্তা চলছে। শিল্পওয়ারি ত্রিপাক্ষিক চুক্তির ভিত্তিতে বর্ধিত মহার্ঘ ভাতা প্রদান এবং উৎপাদন/উৎপাদনশীলতার কথা ভেবে যে সব মিলগুলিতে লক-আউট ঘোষণা করা হয়েছে সেই সমস্ত মিলগুলি খোলার জন্য শ্রমিক ও মিল কর্তৃপক্ষ উভয়ের সাথে আলাপ-আলোচনা চলছে।

৩২। গত শিল্পওয়ারি চুক্তির মেয়াদ অন্তে কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলি এবং ফেডারেশন অফ্ টেক্সটাইল ওয়ার্কার্স নতুন করে দাবি সনদ পেশ করেছে। বস্ত্র বয়নশিল্পের বর্তমান পরিস্থিতিতে বস্ত্র বয়ন মালিকপক্ষ নতুন দাবিসনদের উপর আলোচনা করতে অক্ষমতা প্রকাশ করেছেন।

৩৩। এটা আমাদের সকলের কাছে গভীর উদ্বেগের বিষয় যে স্বাধীনতার প্রাক্কালে ও স্বাধীনতার অব্যবহিত পরে যে বস্ত্র বয়নশিল্পের প্রাধান্য ছিল শীর্ষে তা ক্রমশ অবক্ষয়ের পথে যেতে বসেছে। রাজ্যের এই শিল্পের পুনরুজ্জীবনের বিষয়ে সংশ্লিষ্ট সকল পক্ষের গভীর মনোযোগ দেওয়া উচিত।

চা

৩৪। চা রাজ্যের একটি ঐতিহ্যবাহী প্রধান শিল্প। পশ্চিমবঙ্গে ২৭৬টি নথিভূক্ত চা

বাগান রয়েছে। অন্যান্য ঐতিহ্যবাহী শিল্পগুলির মধ্যে চা একটি স্থিতিশীল শিল্প। চা-শিল্পে শিল্পসম্পর্ক খুবই সৌহার্দ্যপূর্ণ এবং সমস্ত বিরোধ ও বৈষম্য আলাপ-আলোচনার মাধ্যমে মিটিয়ে নেওয়া হয়।

৩৫। চা-শিল্পে মোটামুটি ২.৫ লক্ষ শ্রমিক ১২-৭-৯৯ থেকে ২১-৭-৯৯ পর্যন্ত ১০ দিন বিভিন্ন দাবি আদায়ের জন্য বিশেষ করে চা বাগানে অতিরিক্ত স্থায়ী কর্মসংস্থান, প্ল্যানটেশন লেবার অ্যাক্ট অনুযায়ী চিকিৎসা ও আবাসনজনিত সুবিধা ও উক্ত আইনের আওতার শ্রমিক আবাসনগুলিতে বৈদ্যুতিকরণ ইত্যাদি বিষয়ের দাবি নিয়ে ধর্মঘট করে। ২১-৭-৯৯ তারিখে রাজ্য সরকারের হস্তক্ষেপে একটি ত্রিপাক্ষিক চুক্তি স্বাক্ষরিত হয় এবং তার পরদিনই ধর্মঘট উঠে যায়। ঐ চুক্তিতে ১০,০০০ অতিরিক্ত স্থায়ী কর্মীর কর্মসংস্থানের ব্যবস্থা রাখা হয় এবং প্ল্যানটেশন লেবার অ্যাক্ট এবং রুলসের ধারাগুলি যাতে প্রয়োগ করা হয় তার ব্যবস্থা করা হয়েছে।

৩৬। ঐ ত্রিপাক্ষিক চুক্তি অনুযায়ী চা-বাগানে অতিরিক্ত স্থায়ী কর্মসংস্থানের ব্যাপারে সমস্যাগুলি খতিয়ে দেখার জন্য এবং ঐ সমস্যার দীর্ঘস্থায়ী সমাধানসূত্রের বিষয়ে সুপারিশ করার উদ্দেশ্যে একটি কমিটি গঠনের বিষয়টি রাজ্য সরকার সক্রিয়ভাবে বিবেচনা করছেন। অন্যান্য বিষয়গুলি যেমন প্ল্যানটেশন লেবার অ্যাক্ট-এর অধীনে চা-বাগানে একগুচ্ছ হাসপাতাল গড়ে তোলার প্রস্তাবও সরকারের বিবেচনাধীন রয়েছে।

৩৭। শ্রমিকদের আবাসনের ভিতরে ও বাহিরে বৈদ্যুতিকরণের জন্য আন্তরিকভাবে প্রচেষ্টা চালানো হচ্ছে। মিউনিসিপ্যাল অ্যাফেয়ার্স ডিপার্টমেন্ট এবং আরবান ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের সভাপতিত্বে গঠিত একটি মনিটরিং কমিটি চা-বাগানের শ্রমিক আবাসনের ভিতরে এবং বাইরে বৈদ্যুতিকরণ কাজের অগ্রগতি পর্যালোচনা এবং সমন্বয় সাধনের বিষয়টি দেখভাল করছেন।

## ইঞ্জিনিয়ারিং শিল্প

৩৮। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, এই রাজ্যে বৃহৎ ইঞ্জিনিয়ারিং সংস্থাগুলির প্রধান কার্য হল ওয়াগন তৈয়ারি। অধিকাংশ আনুষঙ্গিক ক্ষুদ্র ইঞ্জিনিয়ারিং শিল্পসহ বৃহৎ ইঞ্জিনিয়ারিং শিল্পগুলির গুরুত্ব ওয়াগন তৈরির উপর নির্ভরশীল। বিগত কয়েক বছর রেলওয়ে বোর্ড এই রাজ্যের ওয়াগন তৈরির বরাত ব্যাপকভাবে হ্রাস করে দিয়েছে। এমন কি সেন্ট্রাল পাবলিক সেক্টর আন্ডারটেকিংস যা বি. আই. এফ. আর. দ্বারা অনুমোদিত পুনর্বাসন প্রকল্পের অধীনে চলছে তাদেরকেও রেলওয়ে বোর্ড যথেষ্ট ওয়াগন তৈরির বরাত দিচ্ছে না। পুনর্বাসন প্রকল্পের অধীনে যেখানে ৮৮৫৭.৫ এফ. ডব্লু. ইউ. ওয়াগন উৎপাদনের লক্ষ্যমাত্রা ছিল সেখানে চলতি বছরে ব্রেথওয়েট অ্যান্ড কোং, জেসপ অ্যান্ড

কোং, বার্ন স্ট্যান্ডার্ড কোং—এই তিনটি কেন্দ্রীয় সংস্থা মোট ৬,৯৫০ এফ. ডব্লু. ইউ. ওয়াগন তৈরির বরাত পেয়েছে। এটা জানা গেছে যে সম্প্রতি এই অধিগৃহীত সংস্থাগুলিতে ওয়াগন তৈরির বরাত ৩০% হ্রাস করা হয়েছে। যদি ঐ কেন্দ্রীয় সংস্থাগুলি আগের তুলনায় কম মূল্যে ওয়াগন তৈরি করতে রাজি হয় তাহলে সেই ক্ষেত্রে রেলওয়ে বোর্ড ওয়াগন তৈরির বরাত পুনরায় দিতে পারেন বলে বলেছেন। বেসরকারি মালিকানাধীন ওয়াগন তৈরির ইঞ্জিনিয়ারিং কোম্পানিগুলির ক্ষেত্রেও রেলওয়ে বোর্ড অনুরূপ আচরণ করছেন। স্পষ্টত, এর ফলে এই রাজ্যে সরকারি ও বেসরকারি এই দুই ক্ষেত্রের ইঞ্জিনিয়ারিং শিল্প ক্ষতিগ্রস্ত হচ্ছে। রাজ্যে ইঞ্জিনিয়ারিং সংস্থাগুলি যাতে যথেষ্ট সংখ্যক ওয়াগন তৈরির বরাত পায় সেই ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সাথে নিরন্তর আলোচনা চালিয়ে যাচ্ছেন। কেন্দ্রীয় অধিগৃহীত সংস্থাগুলি যাতে যথেষ্ট পরিমাণে ওয়াগন তৈরির বরাত পায় এবং উক্ত সংস্থাগুলির উৎপাদন প্রকল্প ব্যাহত না হয় তা দেখার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী সম্প্রতি ভারি শিল্প ও সরকারি উদ্যোগের ভারপ্রাপ্ত কেন্দ্রীয় মন্ত্রী ও রেলমন্ত্রীকে চিঠি লিখেছেন।

৩৯। উল্লিখিত ওয়াগন তৈরির বরাত হ্রাসের দরুণ ইঞ্জিনিয়ারিং শিল্পের সাধারণ সংকট ছাড়াও আরও কতকগুলি সমস্যা রাজ্যে ইঞ্জিনিয়ারিং শিল্পকে ক্ষতিগ্রস্ত করছে। উদাহরণস্বরূপ বলা যায় যে, বস্ত্রকল মালিকরা বিদেশ থেকে বস্ত্রশিল্পে প্রয়োজনীয় পুরাতন যন্ত্রপাতি আমদানি করা এবং দেশে উক্ত যন্ত্রপাতি তৈরির বরাত হ্রাসের ফলে এই রাজ্যে মেসার্স টেক্সম্যাকো লিমিটেড কোম্পানির মতো গুরুত্বপূর্ণ ইঞ্জিনিয়ারিং সংস্থার টেক্সটাইল মেশিনারি ডিভিসনটি প্রায় বন্ধ হয়ে গেছে।

৪০। কেন্দ্রীয় সরকার এ রাজ্যের কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থায় স্বেচ্ছা অবসর প্রকল্প চালু করেছেন। এমন খবর পাওয়া যাচ্ছে যে, কেন্দ্রীয় সরকার এ রাজ্যে কিছু কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থা গুটিয়ে নেওয়ার পরিকল্পনা করছেন এবং আরও কিছু কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থায় এরূপ কতকগুলি ব্যবস্থা নিচ্ছেন যাতে অর্থের বিনিয়োগ আর না করতে হয়। আমাদের মুখ্যমন্ত্রী বিষয়টি ইতিমধ্যে প্রধানমন্ত্রীর দৃষ্টিগোচর করেছেন এবং সংস্থাগুলি গুটিয়ে নেওয়ার পরিবর্তে অভ্যন্তরীণ সম্পদ সৃষ্টি, ন্যূনতম অর্থ বিনিয়োগ এবং প্রয়োজনীয় ক্ষেত্রে বর্ধিত উৎপাদনশীলতার উপর ভিত্তি করে গ্রহণযোগ্য উপযুক্ত প্রকল্প তৈরি করার জন্য নতুন করে চিন্তা-ভাবনা করতে সংশ্লিষ্ট মন্ত্রণালয়ের সাথে আলাপ-আলোচনা করার জন্য অনুরোধ করেছেন। এ ব্যাপারে অবশ্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও স্পষ্ট ইঙ্গিত মেলেনি।

৪১। আমি এখানে আরও একটা কথা উল্লেখ করতে চাই যে, কেন্দ্রীয় সরকার কিছু কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থার পরিচালনার ক্ষেত্রে প্রয়োজনীয় মূলধন বাবদ যথেষ্ট পরিমাণ অর্থ

বরাদ্দ করছেন না। এর ফলে কিছু কিছু রাষ্ট্রায়ত্ত সংস্থার কর্মিদের নিয়মিত মজুরি দেওয়া যাচ্ছে না। যে সমস্ত শ্রমিক স্বেচ্ছায় অবসর প্রকল্পের অধীনে স্বেচ্ছায় অবসর গ্রহণের ইচ্ছা প্রকাশ করেছেন তারাও যথাসময়ে এই প্রকল্পের অধীনে প্রাপ্য টাকা পাচ্ছেন না।

৪২। ইহা জানা গেছে যে ব্যক্তিগত মালিকানার অধীনে কতকগুলি ইঞ্জিনিয়ারিং সংস্থার শ্রমিকদের শিল্পওয়ারি মজুরি চুক্তি অনুযায়ী যে মজুরি-হার প্রদেয় তা অপেক্ষা কম হারে মজুরি প্রদান করা হচ্ছে। আমরা অবশ্য এই বিষয়গুলির প্রতি নজর রাখছি।

৪৩। ইঞ্জিনিয়ারিং শিল্পে শিল্প সম্পর্ক আলোচ্য বর্ষে প্রধানত শান্তিপূর্ণই ছিল।

৪৪। শ্রমিক সংক্রান্ত প্রধান প্রধান শ্রম নীতি বিবেচনা ও সুপারিশ করার জন্য 'রাজ্য শ্রম উপদেষ্টা পর্ষদ' নামে যে ত্রিপাক্ষিক শীর্ষ পর্যদ আছে, সেই পর্ষদ গত ৩-৯-৯৯ তারিখে শ্রমিকদের বোনাস প্রদান এবং অন্যান্য বিবিধ বিষয় সম্পর্কে একটি আলোচনা সভা অনুষ্ঠিত করেন। উক্ত সভায় ৯৯ সালের শ্রমিকদের বোনাস প্রদানের নির্দেশাবলী চূড়ান্ত করা হয়। উক্ত সভায় সুন্দর বোঝাপড়ার ফলে গত বছরে শ্রমিকদের বোনাস প্রদানের বিষয়ে কোনও সমস্যার সৃষ্টি হয়নি।

৪৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা উদ্বেগের ব্যাপার হল যে, বহু শিল্প প্রতিষ্ঠান শ্রমিকদের বেতন থেকে কাটা প্রভিডেন্ড ফান্ড ও ই. এস. আই.-এর টাকা সমেত নিয়োগকর্তার দেয় প্রভিডেন্ট ফান্ড ও ই. এস. আই.-এর চাঁদার টাকা জমা দেননি। ৩১-১২-৯৯ পর্যন্ত প্রভিডেন্ড ফান্ডে বকেয়া জমার পরিমাণ ছিল ২৮৪.৫৮ কোটি টাকা, তার মধ্যে পাটশিল্পের বকেয়া হল ১৩৮.৩৭ কোটি টাকা। ৩০-৯-৯৯ তারিখ পর্যন্ত ই. এস. আই. খাতে বকেয়া চাঁদা বাবদ মোটামুটি ১১৫.৩৩ কোটি টাকা যার মধ্যে পাটশিল্পের বকেয়া ছিল ৭৮.৮৮ কোটি টাকা। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, ঐ সকল ফান্ডে প্রদেয় অর্থ আদায় করার দায়িত্ব কেন্দ্রীয় সরকারি অফিসগুলির উপর ন্যস্ত। প্রয়োজনে আমরা ঐ অফিসগুলিকে পুলিশসহ সবরকম সাহায্য দিয়ে থাকি। বর্তমান প্রভিডেন্ড ফান্ড ও ই. এস. আই. আইনে অনেক ফাঁক আছে যেগুলির সুযোগ নিয়ে মালিকপক্ষ তাদের দায়িত্ব এড়াতে পারছেন। সুতরাং আমরা মনেকরি চলতি ও বকেয়া টাকা যাতে মালিকপক্ষ ঠিকমতো জমা দেন তা সুনিশ্চিত করার জন্য কেন্দ্রীয় সরকারের প্রভিডেন্ড ফান্ড ও ই. এস. আই. আইনের প্রয়োজনীয় সংশোধন করা উচিত।

৪৬। রাজ্য বিধানসভা পেমেন্ট অফ গ্র্যাচুইটি বিল, ১৯৯৩, অনুমোদন করেছিলেন। এই বিলটি ভারতের রাষ্ট্রপতির অনুমোদনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছিল। ভারত সরকার ঐ বিলের উপর কিছু কিছু বিষয়ে জানতে চেয়েছিলেন এবং তার উত্তরও আমরা ইতিপূর্বেই পাঠিয়ে দিয়েছি। তারপর থেকে কেন্দ্রীয় সরকারের কাছ

থেকে কোনও উত্তর পাইনি। আমরা অবশ্য বিষয়টি নিয়ে আবার কেন্দ্রীয় সরকারের সাথে যোগাযোগ রেখে চলেছি।

৪৭। এ রাজ্যে শিল্প সংস্থাগুলিতে দীর্ঘদিন লক-আউট, ক্লোজার এবং সাস্‌পেনশন অব ওয়ার্ক-এর দরুন যে সমস্ত শ্রমিক কর্মচ্যুত হয়েছেন তাদের জনপ্রতি মাসিক ৫০০ টাকা হারে আর্থিক সহায়তার জন্য ১৯৯৮ সালে রাজ্য সরকার লক-আউট আওতাভুক্ত শিল্প সংস্থাগুলির শ্রমিকদের জন্য আর্থিক সাহায্যের একটি প্রকল্প (এফ. এ. ডব্লু. এল ও. আই.) চালু করেন। ১৯৯৮-৯৯ সালে ১৯০টি শিল্প সংস্থাকে এই প্রকল্পের আওতায় আনা হয় এবং এই প্রকল্পে ২৭,৬০০ শ্রমিককে আর্থিক সাহায্য দিয়ে উপকৃত করার জন্য মোট ১৬.৪৫ কোটি টাকা প্রদান করা হয়েছে। এই প্রকল্পটি ১৯৯৯-২০০০ সাল পর্যন্ত আরও এক বৎসর বাড়ানো হয়। ১৯৯৯-২০০০ সালে ২১৯টি শিল্প সংস্থাকে এই প্রকল্পের আওতায় আনা হয় এবং এই প্রকল্প থেকে জানুয়ারি ২০০০ পর্যন্ত মোটামুটি ৩২,৯০০ শ্রমিককে ১০.৫০ কোটি টাকা আর্থিক সহায়তা দেওয়া হয়।

৪৮। কেন্দ্রীয় সরকারের অধীনস্থ কর্মচারী ভবিষ্যনিধি সংস্থা তার আঞ্চলিক দপ্তরগুলির মাধ্যমে নথিভুক্ত শিল্পে নিযুক্ত শিল্প শ্রমিক এবং শিল্পের সাথে যুক্ত নন এমন শ্রমিকদের পরিষেবা-রত। বর্তমানে ৭০,১২৬টি সংস্থা কর্মচারী ভবিষ্যনিধি আইনের আওতাভুক্ত এবং ২২,৬৮,৭০৬ জন শ্রমিক কর্মচারী ভবিষ্যনিধি প্রকল্প, কর্মচারী অবসর ভাতা প্রকল্প, ১৯৯৫ এবং কর্মচারী জমাভিত্তিক বিমা প্রকল্প জাতীয় সামাজিক নিরাপত্তার সুবিধা ভোগ করছেন।

মহাশয়, কিছু অসৎ নিয়োগকর্তা ভবিষ্যনিধি হিসাবে প্রদেয় টাকা ক্রমাগত বকেয়া রেখে দেওয়ায় পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এক ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। বকেয়া ভবিষ্যনিধির পরিমাণ প্রায় ২৮৮.৭২ কোটি টাকা। এই বকেয়া অর্থের মধ্যে ২৪০.৮৩ কোটি টাকা উচ্চ-আদালতের আদেশে আদায় স্থগিত, সংস্থার অবলুপ্তি, সংস্থার শিল্প ও অর্থনৈতিক পুনর্গঠন পর্ষদে তালিকাভুক্তি, স্থায়ীভাবে বন্ধ প্রভৃতি কারণে অনাদায়ী হিসাবে গণ্য করা যায়।

৪৯। মহাশয়, ১৯৯৯ সালে ৬৬০টি অব্যাহতি পাওয়া এবং ১৬,৪৬৬টি অব্যাহতি না-পাওয়া সংস্থাকে এই আইনের আওতায় আনা হয়েছে। ফলে, ৮৫,০৭৫ জন অব্যাহতি পাওয়া এবং ১৪,১৮,৬৩১ জন সদস্য এই আইনের আওতাভুক্ত হলেন। ১৯৯৯ সালে ৭৬৯টি নতুন সংস্থা এবং ১,২০,৫৮৯ জন নতুন সদস্য এই আইনের আওতায় এসেছেন। কর্মচারিদের বেতন থেকে কেটে নেওয়া সত্ত্বেও যে নিয়োগকর্তারা টাকা জমা দেননি, তাদের বিরুদ্ধে পুলিশের কাছে ২৬২টি অভিযোগ করা হয়েছে। ভবিষ্যনিধির টাকা নির্ধারিত

সময়ের মধ্যে সংবিধিবদ্ধ তহবিলে জমা না দেওয়ার জন্য নিয়োগকর্তা এবং সংস্থাগুলির বিরুদ্ধে ৭১৫টি মামলা দায়ের করা হয়েছে।

৫০। ১৯৯৯ সালে ন্যূনতম মজুরি আইন অনুসারে নিরাপত্তা রক্ষীদের ন্যূনতম মজুরি নির্ধারিত হয়েছে এবং ময়দাকল ও লৌহ ফাউন্ড্রি শিল্পে নিযুক্ত শ্রমিকদের ন্যূনতম মজুরি পুনর্নির্ধারিত হয়েছে। ন্যূনতম মজুরি আইনের তালিকাভুক্ত ৫৭টি কাজের মধ্যে ৪৪টি কাজের ক্ষেত্রে অতীতে ন্যূনতম মজুরি নির্ধারিত হয়েছে, এই ন্যূনতম মজুরি নির্ধারণ/পুনঃনির্ধারণ সেইগুলির অতিরিক্ত। অধিকাংশ কাজের জন্য মজুরি যান্মাসিক ভিত্তিতে প্রতি পয়েন্টে ১ টাকা হারে মূল্যবৃদ্ধি প্রশমনের ব্যবস্থাসহ নির্ধারিত হয়েছে।

মহাশয়, স্মরণ করিয়ে দেওয়ার জন্য আমি অনুমতি প্রার্থনা করছি যে, গত বছর আমরা ট্যানারি ও চর্মশিল্পে, ডাল ও তেলকলে, হোসিয়ারিশিল্পে ও লাক্ষা উৎপাদনের শিল্পে ন্যূনতম মজুরি নির্ধারণ বা পুনর্নির্ধারণ করেছি। রাজ্যের একজন প্রাপ্তবয়স্ক কৃষি কর্মীর ন্যূনতম দৈনিক মজুরি ছিল ৫১.৩৪ টাকা (খাওয়া ছাড়া)।

৫১। মহাশয়, আমি জানাতে চাই যে বেশ কয়েকটি ক্ষেত্রে ন্যূনতম মজুরি নির্ধারণ বা পুনঃনির্ধারণ করে যে বিজ্ঞপ্তি জারি করা হয়েছিল তার প্রয়োগ মাননীয় আদালতের আদেশে স্থগিত আছে। আমরা এই মামলাগুলির বিরোধিতা করছি।

৫২। এই বিষয়টি আমাদের নজরে আছে যে, বিজ্ঞাপিত ন্যূনতম মজুরির চেয়ে কম হারে মজুরি নির্ধারণ করে ইউনিয়ন ও মালিকপক্ষের মধ্যে কয়েকটি ক্ষেত্রে চুক্তি সম্পাদিত হয়েছে। বিড়ি শ্রমিকদের মজুরি এইগুলির অন্যতম দৃষ্টান্ত। যদিও এটা সত্য যে এই চুক্তিগুলি ন্যূনতম মজুরি নীতির বিরোধী, তবু যাতে শ্রমিকরা কর্মহীন হয়ে না পড়েন, সেইজন্য আমরা এই দ্বিপাক্ষিক চুক্তিগুলি বিঘ্নিত না করা শ্রেয় মনে করেছি।

৫৩। মহাশয়, বর্তমানে কেন্দ্রীয় সরকারের অধীনস্থ শ্রমিক-কল্যাণ সংস্থার তত্ত্বাবধানে বিড়ি শ্রমিক ও সিনেমা কর্মিদের শিশুদের জন্য শিক্ষা, চিকিৎসার সুযোগ-সুবিধা, বিমাপ্রকল্প প্রভৃতি সামাজিক সুরক্ষা প্রকল্প চালু আছে। স্বাস্থ্য পরিষেবার ক্ষেত্রে ২,৩৫,৯৪৬ জন বিড়ি [illegible] ১৫টি স্থায়ী ও ভ্রাম্যমাণ চিকিৎসালয়ের মাধ্যমে চিকিৎসার সুযোগ পেয়েছেন। পশ্চিমবঙ্গের ৩,৮৭,৩০৮ জন সনাক্তকৃত বিড়ি শ্রমিকদের জন্য জনপ্রতি ৯ টাকা হিসাবে ৩৪,৮৫,৭৫৪ টাকা প্রিমিয়াম হিসাবে জীবনবিমা-নিগমের কাছে জমা দেওয়া হয়েছে। ৮৩৩ জন মহিলা বিড়ি শ্রমিকদের প্রথম এবং দ্বিতীয় সন্তানের জন্য মাতৃত্বকালীন সুবিধা হিসাবে জনপ্রতি ২৫০ টাকা হারে ২,৪৩,০০০ টাকা দেওয়া হয়েছে। ক্ষয়রোগে আক্রান্ত ১[illegible] জন বিড়ি শ্রমিককে অন্তর্বিভাগীয় চিকিৎসার জন্য ৩,৬৬,৯৫২ টাকা দেওয়া হয়েছে। ক্যান্সার রোগাক্রান্ত ৯ জন বিড়ি শ্রমিকদের চিকিৎসার জন্য ও ভরণপোষণ বাবদ

৪১,১৪১ টাকা ব্যয় করা হয়েছে। কুষ্ঠরোগে আক্রান্ত ৬ জন বিড়ি শ্রমিককে ১৪,৪০২ টাকা দেওয়া হয়েছে। ৪৫ জন বিড়ি শ্রমিককে চশমা কেনার জন্য ৩,৯৫০ টাকা এবং ১০ জন বিড়ি শ্রমিককে জন্মনিয়ন্ত্রণ করার জন্য অতিরিক্ত আর্থিক ক্ষতিপূরণ বাবদ ৫০০ টাকা দেওয়া হয়েছে। বিড়ি শ্রমিকদের কল্যাণের জন্য ধুলিয়ানে একটি ৫০ শয্যাবিশিষ্ট ক্যান্সার হাসপাতাল শীঘ্রই চালু করা হবে আশা করা যায়। এ বিষয়ে আমি কেন্দ্রীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে পত্রালাপ করেছি।

৫৪। মহাশয়, গৃহনির্মাণ ক্ষেত্রে 'নিজের বাড়ি নিজে বানাও' প্রকল্পে নিজেদের জন্য গৃহ তৈরির পর ৩৩ জন বিড়ি শ্রমিককে জনপ্রতি ৩,০০০ টাকা হিসাবে ৯৯,০০০ টাকা ভরতুকি হিসাবে দেওয়া হয়েছে। ঐ প্রকল্পের মাধ্যমে ২৭৬ জন বিড়ি শ্রমিককে জনপ্রতি ৫,০০০ টাকা হিসাবে ১৩,৮০,০০০ টাকা বিনা সুদে ঋণ হিসাবে দেওয়া হয়েছে।

৫৫। মহাশয়, কারখানা ও গুদামঘর তৈরির জন্য একটি সমবায় সংস্থাকে দ্বিতীয় দফায় আর্থিক সাহায্য হিসাবে ৭৫,০০০ টাকা দেওয়া হয়েছে।

৫৬। মহাশয়, এই বছরে বিড়ি শ্রমিকদের ১৬,০৩১ জন সন্তান-সন্ততিদের ৬৫,০০,০০০ টাকা বৃত্তি হিসাবে দেওয়া হয়েছে, ৮,০৫০ জন সন্তান-সন্ততিকে এক প্রস্থ পোষাক দেওয়ার জন্য ১০,০৬,২৫০ টাকা আর্থিক সাহায্য হিসাবে দেওয়া হয়েছে। বিদ্যালয়ে উপস্থিত হওয়ার জন্য উৎসাহ দিতে প্রতিদিন জনপ্রতি ১ টাকা হিসাবে বিড়ি শ্রমিকদের ৬,২৪৩ জন কন্যাসন্তানকে ১১,৬৫,৫০৭ টাকা দেওয়া হয়েছে। পর্যদের চূড়ান্ত পরীক্ষায় উত্তীর্ণ হওয়ায় উৎসাহ দেওয়ার জন্য বিড়ি শ্রমিকদের ১,৬২২ জন সন্তানকে ৬,০৯,৩০০ টাকা দেওয়া হয়েছে। মোট ৪,৯৭,২২৭ জন বিড়ি শ্রমিককে পরিচয়পত্র দেওয়া হয়েছে।

৫৭। মহাশয়, এখন পর্যন্ত ১,০০৮ জন সিনেমা কর্মীকে সনাক্ত করা হয়েছে। ৬৯১ জন সিনেমা কর্মীর জন্য গুচ্ছ বিমা প্রকল্পে প্রদেয় প্রিমিয়াম হিসাবে মোট ২০,৭৩০ টাকা জীবনবিমা-নিগম কর্তৃপক্ষকে দেওয়া হয়েছে। ৭১১ জন সিনেমা কর্মী ভ্রাম্যমাণ চিকিৎসালয়ের মাধ্যমে চিকিৎসা পেয়েছেন এবং এর জন্য ১০,০০০ টাকা খরচ হয়েছে। হৃদরোগে আক্রান্ত একজন সিনেমা কর্মীকে ৫,৩৮৫ টাকা আর্থিক সাহায্য দেওয়া হয়েছে। শিক্ষাক্ষেত্রে ৪৭৮ জন সিনেমা কর্মীকে বৃত্তি হিসাবে ১৯,৩৫০ টাকা দেওয়া হয়েছে। সিনেমা কর্মিদের সন্তানদের মধ্যে ৩৯ জন ছাত্রীকে আর্থিক সাহায্য বাবদ ৭,১৬৪ টাকা দেওয়া হয়েছে এবং ৩৮ জন সিনেমা কর্মীকে উৎসাহ ভাতা হিসাবে ১,৪৫০ টাকা দেওয়া হয়েছে। সিনেমা কর্মিদের জন্য কলকাতার টালিগঞ্জে শীঘ্রই একটি স্থায়ী ডিস্‌পেনসারি স্থাপন করা হবে বলে আশা করা যায়।

**শিশু শ্রমিক**

৫৮। মহাশয়, বিপজ্জনক কাজে শিশু শ্রমিক নিয়োগ প্রথা অবলুপ্তির উদ্দেশ্যে আমরা চাইল্ড লেবার (প্রহিবিশন অ্যান্ড রেগুলেশন) অ্যাক্ট, ১৯৮৬-এর বিভিন্ন ধারা ও সংশ্লিষ্ট বিধিগুলি প্রয়োগ করছি। এই অ্যাক্ট অনুযায়ী ১৯৯৯ সালে ৯,০৫২টি পরিদর্শন করা হয়েছে এবং ৩০টি মামলা দায়ের করা হয়েছে।

৫৯। এই বিভাগ বর্ধমান, মুর্শিদাবাদ, মেদিনীপুর, দক্ষিণ ২৪-পরগনা, উত্তর ২৪-পরগনা, উত্তর দিনাজপুর ও দক্ষিণ দিনাজপুর এই ৭টি জেলায় জাতীয় শিশু শ্রমিক প্রকল্পের কাজ চালাচ্ছে। এই বৎসর মুর্শিদাবাদ ও কলকাতা জেলাকেও এই প্রকল্পের আওতায় আনা হবে। এই প্রকল্পের অধীনে এই জেলাগুলিতে ১১,৭৫০ জন শিশু শ্রমিকের জন্য ২৩৪টি বিশেষ বিদ্যালয় চালু আছে। এই বিদ্যালয়গুলিতে প্রথা-বহির্ভূত শিক্ষা এবং পেশাগত শিক্ষা দেওয়া হয়। প্রতিটি শিশু শ্রমিককে লেখাপড়া করার সামগ্রী ও মধ্যাহ্ন-ভোজন ছাড়াও প্রতি মাসে ১০০০ টাকা হিসাবে ভাতা দেওয়া হয়।

৬০। ভারত সরকার সম্প্রতি যে সমস্ত কাজকে বিপজ্জনক কাজ হিসাবে বিপজ্জনক কাজের তালিকায় যুক্ত করেছেন, সেই সমস্ত কাজে নিযুক্ত শিশু শ্রমিকদের চিহ্নিত করার জন্য এই বৎসর আবার উদ্যোগ নেওয়া হয়েছে। মহামান্য সর্বোচ্চ আদালতের আদেশানুসারে ৮টি জেলায় 'শিশু শ্রমিক পুনর্বাসন ও কল্যাণ তহবিল' গঠন করা হয়েছে এবং সরকার এই প্রকল্পের অধীনে পশ্চিমবঙ্গের অন্যান্য জেলাগুলিকেও আনার চেষ্টা করছেন।

৬১। শ্রম বিভাগ শিশু শ্রমিক নিয়োগ-এর কুফল সম্পর্কে সচেতনতা বৃদ্ধির জন্য জেলা ও ব্লক স্তরে আলোচনা সভা, পুস্তিকা বিতরণ, পোস্টার প্রদর্শনী ইত্যাদির মাধ্যমে চেষ্টা চালিয়ে যাচ্ছে। চাইল্ড লেবার (প্রহিবিশন অ্যান্ড রেগুলেশন) অ্যাক্ট-এর আওতায় নিযুক্ত পরিদর্শকদের শিশু শ্রমিক বিষয়ে স্পর্শকাতরতা বৃদ্ধির জন্য আমরা প্রশিক্ষণের ব্যবস্থা করেছি।

৬২। আমাদের সমাজ থেকে শিশু শ্রমিক প্রথা বিলোপ আমাদের চরম লক্ষ্য। কিন্তু দেশের আর্থ-সামাজিক অবসথার কারণে এই লক্ষ্য পূণ করা খুবই দুরূহ। এই সমস্যা সমাধানের জন্য মাননীয় সদস্যদের কাছ থেকে আমি প্রস্তাব আহ্বান করছি।

৬৩। যে সব কাজ সারা বৎসর ধরে চলে, সেই সমস্ত কাজও ঠিকা শ্রমিকদের দিয়ে করানোর ঝোঁক বহু শিল্প সংস্থায় বেড়ে চলেছে। তে চাকুরির নিরাপত্তা থাকে না। এই পদ্ধতিতে নিয়োগকর্তারা স্বল্প মজুরি দেন এবং কোনও কোনও ক্ষেত্রে আইনসঙ্গত

প্রাপ্য থেকে শ্রমিকদের বঞ্চিত করেন। আমরা আগেই বলেছি যে, এই আইনটি বলবৎ করার জন্য আমরা চেষ্টা করছি।

**শ্রমিক-কল্যাণ পর্ষদ**

৬৪। 'ওয়েস্ট বেঙ্গল লেবার ওয়েলফেয়ার ফান্ড অ্যাক্ট, ১৯৭৪ অনুসারে গঠিত পশ্চিমবঙ্গ শ্রমিক-কল্যাণ পর্ষদ সদস্য শ্রমিকদের এবং তাদের পরিবারের সদস্যদের জন্য বিনোদনমূলক কর্মসূচি, পেশাগত প্রশিক্ষণ, স্বাস্থ্য পবিষেবা, সাংস্কৃতিক কর্মসূচি, পাঠাগারের সুবিধা ইত্যাদিসহ বিভিন্ন কল্যাণমূলক কর্মসূচি নিয়ে থাকে। শিল্পাঞ্চলে অবস্থিত ৫৩টি শ্রমিক-কল্যাণ কেন্দ্র এবং দার্জিলিং, দিঘা, বকখালি ও [illegible] অবস্থিত ৪টি হলিডে হোমের মাধ্যমে এইসব কল্যাণমূলক কাজ হয়ে থাকে। ১৯৯৯-২০০০ সালে শ্রমিকদের সন্তান-সন্ততিকে ভাতা এবং বৃত্তি হিসাবে ২,৭৭,৭৫০ টাকা দেওয়া হয়েছে। আরও বেশি শ্রমিক যাতে বৃত্তি ও ভাতার সুযোগ পেতে পারেন সেই উদ্দেশ্যে পর্ষদ বৃত্তি ও ভাতার জন্য আবেদনকারীর অভিভাবকের মাসিক আয়ের উর্ধ্বসীমা যথাক্রমে ৫,০০০ টাকা (বৃত্তির ক্ষেত্রে) এবং ৩,৫০০ টাকা (ভাতার ক্ষেত্রে) পুনঃনির্ধারণ করেছেন।

৬৫। শ্রমিক-কল্যাণ কেন্দ্রগুলির মাধ্যমে বিভিন্ন ধরনের অন্তর্বিভাগীয় ও বহির্বিভাগীয় খেলাধূলা, রেডিও ও টেলিভিশন, পাঠাগার, বিভিন্ন শিল্পবিদ্যার প্রশিক্ষণ ইত্যাদি সুযোগ-সুবিধা দেওয়ার ব্যবস্থা আছে। এ ছাড়াও পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্যদপ্তর এবং বিভিন্ন বেসরকারি সংস্থার সহযোগিতায় নানা ধরনের স্বাস্থ্য কর্মসূচি প্রতিপালন করা হচ্ছে। জাতির আদর্শ এবং দেশের সাংস্কৃতিক ঐতিহ্য সম্পর্কে অবহিত করার উদ্দেশ্যে দেশের বিভিন্ন বিশিষ্ট ব্যক্তিদের জন্মদিন পালন করা হয়।

৬৬। রাজ্য সরকারের পরিকল্পনা খাতে বরাদ্দ থেকে পর্ষদ কয়েকটি শ্রমিক-কল্যাণ কেন্দ্র ও হলিডে হোমের পুনর্গঠন ও মেরামতের কাজ করছে।

৬৭। শ্রমিক-কল্যাণ পর্ষদ ১৯৯৯ সালে অসমর্থ শ্রমিক ও তাদের উপব নির্ভরশীলদের সাহায্য করার এবং শ্রমিকদের সন্তান-সন্ততির জন্য বই ব্যাঙ্কের পরিকল্পনা নিয়েছে। শ্রমিকদের মেধাবী সন্তানদের বই কেনার জন্য ভাতা প্রদান, মাশরুম উৎপাদনের বিষয়ে শ্রমিক পরিবারের ছেলেমেয়েদের প্রশিক্ষণ এবং সফ্টটয় তৈরি এবং সু[illegible] বুননের বিষয়ে প্রশিক্ষণ কর্মসূচির পরিকল্পনা রূপায়ণ শুরু করেছে। পর্ষদ [illegible] কলকাতা পৌরনিগমের যৌথ উদ্যোগে কলকাতার ট্যাংরায় একটি শ্রমিক-কল্যাণ কেন্দ্র এবং দূরাগত শ্রমিক সর্বসাধারণের জন্য অস্থায়ী ব্যবহারযোগ্য কক্ষ নির্মাণের জন্য প্রচেষ্টা নেওয়া হয়েছে।

৬৮। মহাশয়, পর্ষদ খুবই আর্থিক প্রতিকূলতায় ভুগছে। শ্রমিকদের এবং নিয়োগকর্তাদের টাকা নিয়ে পর্ষদের তহবিল গঠিত হয়। পশ্চিমবঙ্গ সরকারও অনুদান হিসাবে নিয়োগকর্তাদের দেয় সমপরিমাণ টাকা দিয়ে থাকে। যদিও 'ওয়েস্ট বেঙ্গল লেবার ওয়েলফেয়ার ফান্ড অ্যাক্ট, ১৯৭৪-এর ধারা সংশোধন করে যান্মাসিক চাঁদার হার বাড়িয়ে কর্মচারিদের দেয় ১ টাকা এবং নিয়োগকর্তার দেয় কর্মচারী পিছু ২ টাকা করা হয়েছে তবুও পর্ষদের তহবিল শ্রমিকদের মেটাবার মতো কল্যাণমূলক কর্মসূচির ব্যয় নির্বাহ করার পক্ষে যথেষ্ট নয়।

**কারখানা পরিদর্শন অধিকার**

৬৯। কারখানা পরিদর্শন অধিকার কারখানায় নিযুক্ত শ্রমিকদের স্বাস্থ্য. নিরাপত্তা ও কল্যাণমূলক কাজের উন্নতিসাধনের জন্য ফ্যাক্টরি অ্যাক্ট ও সংশ্লিষ্ট ধারাগুলি বলবৎ করে। ১৯৯৯ সালে ২৮৯টি নতুন কারখানা নিবন্ধভুক্ত হয়। এর ফলে নিবন্ধভুক্ত কারখানার সংখ্যা বেড়ে দাঁড়িয়েছে ১১,৭১৩টি। এই অধিকারের অধীনস্থ পরিদর্শকগণ ৩,৯৪২টি কারখানায় ৩,৯৮৭ বার পরিদর্শন করেন। এই সময়ের মধ্যে ফ্যাক্টরি অ্যাক্ট ও বিভিন্ন ধারাগুলি না-মানার জন্য ১৩১টি মামলা দায়ের করা হয় এবং ৪,৬২,৬০০ টাকা জরিমানা হিসাবে আদায় করা হয়। লাইসেন্স ফি হিসাবে ৩৩,৪৯,৭৬২ টাকা আদায় হয়।

৭০। এই অধিকারের অন্তর্ভূক্ত রাসায়নিক সেলের পরিদর্শকগণ বৃহৎ দুর্ঘটনাপ্রবণ কারখানাসহ ৩৪৭টি রাসায়নিক কারখানা পরিদর্শন করেছেন এবং সম্ভাব্য দুর্ঘটনা এড়ানোর ব্যাপারে মালিকদের প্রয়োজনীয় পরামর্শ দিয়েছেন। এই বৎসরে ৭টি কারখানাকে বৃহৎ দুর্ঘটনাপ্রবণ হিসাবে চিহ্নিত করা হয়েছে। এই অধিকারের চিকিৎসা সংক্রান্ত সেল বিপজ্জনক রাসায়নিক দ্রব্য ব্যবহারের ফলে উদ্ভূত পেশাগত অসুবিধা নিরূপণ করে থাকে। এই সেলের পরিদর্শকগণ বিভিন্ন বিপজ্জনক কাজে নিযুক্ত শ্রমিকদের স্বাস্থ্য সম্পর্কে ১,২৫৬টি পরীক্ষা করেন। এই অধিকারের শিল্প-স্বাস্থ্য সেল কাজের পরিবেশ যাচাই করার উদ্দেশ্যে ৬৫টি সমীক্ষা চালায় এবং এই সমীক্ষার আওতায় এই বৎসরে ১৮০ জন শ্রমিককে আনা হয়। গবেষণা ও পরিসংখ্যান সেল রাজ্যের বিভিন্ন কারখানায় দুর্ঘটনার জন্য দায়ী প্রত্যক্ষ কারণগুলি নির্দিষ্ট করার দিকে লক্ষ্য রাখে। বর্তমানে এই সেলে বিভিন্ন তথ্য ও একত্রিভুক্ত বিবরণী আরও ভালভাবে সংরক্ষণের জন্য কম্পিউটার বসানো হয়েছে।

৭১। ১৯৯৯ সালে এই অধিকারের আধিকারিকগণ নিরাপত্তা এবং স্বাস্থ্যের বিভিন্ন দিক নির্দেশের জন্য বেশ কিছু আলোচনা সভা, কর্মশালা এবং প্রশিক্ষণ কর্মসূচি প্রতিপালন করেছেন। এই সব কর্মসূচিতে মালিকপক্ষ, শ্রমিক-সংগঠনের নেতা ও শ্রমিকরা সক্রিয়ভাবে অংশগ্রহণ করেছেন। শ্রমিক, মালিকপক্ষ এবং বিভিন্ন মানুষের মধ্যে কারখানার নিরাপত্তার

সমস্যা সম্পর্কে অবহিত করার উদ্দেশ্যে এই বৎসরে বিভিন্ন সংস্থার নিরাপত্তা পেশাদারিত্বের সহযোগিতায় ১৫টি নিরাপত্তা সংক্রান্ত কর্মসূচি এবং ৫টি শিল্প নিরাপত্তার বিষয়ে আলোচনা সভার ব্যবস্থা করা হয়।

**বয়লার পরিদর্শন অধিকার**

৭২। এই অধিকারের কাজ ১৯২৩ সালের ইন্ডিয়ান বয়লার্স অ্যাক্ট ও তৎসংশ্লিষ্ট ধারাগুলি প্রয়োগ করা। ১৯৯৯ সালে নির্মীয়মাণ ২০টি বয়লার পরিদর্শন করা হয়। এর মধ্যে নির্মাণ শেষ হওয়ার পর ১২টি বয়লারের ক্ষেত্রে ছাড়পত্র দেওয়া হয়েছে। বেশি ব্যবহারের পরও কর্মক্ষমতা মূল্যায়নের উদ্দেশ্যে ২,০৩৯টি চালু বয়লার এবং ১৪৩টি ইকনোমাইজার পরিদর্শন করা হয়। এর মধ্যে ১,৪২৯টি বয়লার এবং ১০৩টি ইকনোমাইজারকে শংসাপত্র দেওয়া হয়। ৬১০টি বয়লার এবং ৩০টি ইকনোমাইজারকে মেরামত করার জন্য অনুমোদন করা হয়। এই সময়ের মধ্যে ৪১টি নতুন বয়লার এবং ৩টি ইকনোমাইজার নিবন্ধভুক্ত করা হয়েছে।

৭৩। ১৯৯৯ সালে প্রয়োজনবোধে ২৪টি নিবন্ধভুক্ত বয়লারকে এই আইনের আওতার বাহিরে রাখা হয়েছে।

৭৪। এই অধিকারের অধীনে পরীক্ষার জন্য যে গবেষণাগার আছে সেখানে বয়লার এবং তার সঙ্গে যুক্ত পাইপলাইন তৈরি ও মেরামতির কাজে ব্যবহৃত লৌহ বা অন্যান্য ধাতুর যান্ত্রিক, রাসায়নিক এবং ধাতু বিষয়ক পরীক্ষা এবং চাপ সংক্রান্ত যন্ত্রাংশের দুর্বলতা সম্বন্ধে অনুসন্ধান করা হয়। এই বৎসরে এই গবেষণাগারে উচ্চ চাপ বিশিষ্ট ঝালাই পরীক্ষার ব্যবস্থা করা হয়। ৭,২৪১টি ক্ষতিবহ ঝালাই এবং ৩,০০৬টি নিরাপদ ঝালাই পরীক্ষা করা হয়।

৭৫। এই অধিকারের আওতাভুক্ত ওয়েল্ডার কেন্দ্রে শিল্পের চাহিদা মেটানোর জন্য হাত এবং মেশিনের সাহায্যে উচ্চচাপবিশিষ্ট ঝালাই করার পদ্ধতি সম্পর্কে প্রশিক্ষণ দেওয়া হয়। আলোচ্য সময়ের মধ্যে ৪৭ জন শিক্ষার্থীকে প্রশিক্ষণ ও শংসাপত্র দেওয়া হয়েছে। এই সময়ের মধ্যে এই অধিকার পরিচালিত বয়লার অ্যাটেন্ডান্ট পরীক্ষায় ২৩২ জন শিক্ষার্থী এবং বয়লার অপারেশন ইঞ্জিনিয়ারিং পরীক্ষায় ৩০ জন শিক্ষার্থী উত্তীর্ণ হন।

৭৬। এই বৎসরে কোনও দুর্ঘটনা ঘটেনি এবং ইন্ডিয়ান বয়লার্স অ্যাক্ট অবমাননার জন্য কোনও মামলা দায়ের করা হয়নি।

৭৭। বর্তমানে এই অধিকরের পরিদর্শন আধিকারিকদের তত্ত্বাবধানে বজবজ

তাপবিদ্যুৎ স্টেশন, বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র, এইচ. পি. এল. কো-জেনারেশন লিমিটেড, হলদিয়া এবং হলদিয়ার ডিজেল ডি-সালফিউরাইজেশন প্রকল্প নির্মাণের কাজ চলছে।

৭৮। রাজ্যে চালু বয়লার সম্পর্কিত তথ্যগুলি যাতে যথাযথভাবে সংরক্ষণ করা যায় সেইজন্য এই অধিকারে কম্পিউটার বসানোর জন্য পদক্ষেপ নেওয়া হয়েছে।

**স্টেট লেবার ইনস্টিটিউট**

৭৯। মহাশয়, ১৯৪৮ সালের ফ্যাক্টরি অ্যাক্ট অনুযায়ী কারখানাগুলিতে ওয়েলফেয়ার অফিসার নিয়োগ করা হয়। শিল্পে উপযুক্ত ওয়েলফেয়ার অফিসারের প্রয়োজন মেটানোর উদ্দেশ্যে স্টেট লেবার ইন্‌স্টিটিউট স্থাপিত হয়। বর্তমানে এই ইন্‌স্টিটিউট এক বৎসরের একটি ডিপ্লোমা কোর্স (কর্মচারী পরিচালন, শিল্পসম্পর্ক এবং শ্রমিক-কল্যাণের ডিপ্লোমা) পরিচালনা করে। শিলিগুড়িতে এই ইন্‌স্টিটিউটের একটি শাখা আছে। শিক্ষার্থীর সংখ্যা ইনস্টিটিউটের কলকাতা এবং শিলিগুড়ি কেন্দ্রের ক্ষেত্রে যথাক্রমে ৪৫ জন এবং ৩০ জন। ১৯৯৯ সালে শিলিগুড়ি শাখাসহ ইন্‌স্টিটিউট থেকে মোট ৪৫ জন শিক্ষার্থী উত্তীর্ণ হয়েছেন।

৮০। এ ছাড়া এই ইন্‌স্টিটিউটে শ্রম অধিকারসহ অন্যান্য অধিকারের আধিকারিকদের অন্তর্বিভাগীয় প্রশিক্ষণ দেওয়া, শ্রম অধিকারের আধিকারিকদের কাজ সম্বন্ধে সদাজাগরুক রাখার ব্যবস্থা করা এবং শ্রম-আইনগুলির যথাযথ প্রয়োগের জন্য অন্যান্য সরকারি দপ্তর বা বেসরকারি সংস্থাকে প্রশিক্ষণ দেওয়া প্রভৃতি কাজ করে থাকে।

**কর্মবিনিয়োগ**

৮১। মাননীয় মহাশয়, স্বাধীনোত্তরকালে কেন্দ্রীয় এবং রাজ্য স্তরে উপর্যুপরি পরিকল্পনা রূপায়ণ সত্ত্বেও বেকার সমস্যার ভয়াবহতা গভীর উদ্বেগের বিষয়। ভারত সরকারের নতুন অর্থনীতি এবং শিল্প নীতিও কর্মসৃজনের ক্ষেত্রে উল্লেখযোগ্য প্রভাব ফেলতে ব্যর্থ। যথারীতি, পশ্চিমবঙ্গও এই ভয়াবহ অবস্থা থেকে মুক্ত নয়।

৮২। সমস্ত রাজ্যব্যাপী নিজস্ব কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে কর্মসংস্থান অধিকার মুখ্যত চাকুরির ব্যবস্থা করেন। চাকুরির ব্যবস্থা করা ছাড়া, এই অধিকার, কর্মবিনিয়োগ সংক্রান্ত তথ্যাবলী সংগ্রহের কর্মসূচি, বৃত্তি সংক্রান্ত উপদেশাবলী, বেকার ভাতা প্রকল্প এবং স্ব-নিযুক্তি প্রকল্প পরিচালনা করেন। চাকুরির ব্যবস্থা গ্রহণ করতে গিয়ে দেখা যায় যে, কর্মসংস্থান অধিকারের সুযোগ সীমিত, কারণ বিভিন্ন সার্ভিস কমিশন এবং রিক্রুটমেন্ট বোর্ড সমানভাবে চাকুরির ব্যবস্থা গ্রহণ করেন, কর্মসংস্থান কেন্দ্রের মাধ্যমে বেসরকারি ক্ষেত্রে নিয়োগ বাধ্যতামূলক নয়। এই সব অসুবিধা সত্ত্বেও পশ্চিমবঙ্গ সরকার নথিভুক্ত

বেকারদের জন্য কোনও জটিলতার মধ্যে না যেয়ে চাকুরির ব্যবস্থার জন্য আপ্রাণ চেষ্টা করেন।

৮৩। এই জন্য পশ্চিমবঙ্গ সরকার কর্মসংস্থান আইন বিধানসভায় যথাযথভাবে অনুমোদিত হওয়ার পর ১৫. ১১. ৯৯ তারিখ থেকে বলবৎ করেছেন। এই আইনটি হল "দি ওয়েস্ট বেঙ্গল রেগুলেশন অফ্ রিক্রুটমেন্ট ইন দি স্টেট গভর্নমেন্ট এস্টাবলিশমেন্ট অ্যান্ড এস্টাব্লিশমেন্টস্ অফ্ পাবলিক আন্ডারটেকিং, স্ট্যাটুটরি বডিস, গভর্নমেন্ট কোম্পানিস্ অ্যান্ড লোকাল অথরিটিস অ্যাক্ট, ১৯৯৯ (ওয়েস্ট বেঙ্গল অ্যাক্ট অফ্ ১৯৯৯)"। এই আইনানুসারে কর্মসংস্থান কেন্দ্রগুলির মাধ্যমে চাকুরিতে নিয়োগ বাধ্যতামূলক করেছেন, একমাত্র সার্ভিস কমিশন এবং রিক্রুটমেন্ট বোর্ড এবং ক্যাজুয়াল কর্মী (যাহা সরকার সময়ে সময়ে স্থির করেন) নিযুক্তি ছাড়া।

৮৪। বর্তমান আর্থিক বছরে একটি বলিষ্ঠ পদক্ষেপ নেওয়া হয়েছে। ১৯৭৮ সনের বেকার ভাতা প্রকল্প অনুযায়ী আগে মাসিক ৫০ টাকা হারে উপযুক্ত নথিভূক্ত বেকারদের দুই বৎসরের জন্য বেকার ভাতা দেওয়া হয়েছিল। এটা ঠিক যে এই স্বল্প পরিমাণ পুঁজি নিয়ে বেকারদের স্ব-নিযুক্তি প্রকল্পে কিছুই করার ছিল না। এই প্রকল্পটি পশ্চিমবঙ্গ সরকার বর্তমান আর্থিক বৎসরে পরিবর্ধন করেছেন। ১৯৯৯ সালের বেকার ভাতা প্রকল্পে উপযুক্ত নথিভূক্ত বেকারদের এককালীন ২,৫০০ টাকা দেবার সংস্থান হয়েছে। দরখাস্ত জমা দেওয়ার শেষ তারিখ ছিল ১৫. ১. ২০০০। উপরোক্ত ১৯৭৮ সনের প্রকল্প অনুযায়ী ৮,৮১,৩১৯ জন প্রার্থীকে ১২৪.২৪ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে।

৮৫। ১৯৯৯ সালে ১,৫৩,৪৭১ জন মহিলা সমেত ৪,৬৪,৬২২ জন নতুন কর্মপ্রার্থী রাজ্যের কর্ম-সংস্থান কেন্দ্রগুলিতে তাদের নাম নথিভুক্ত করেছেন। ১৯৯৮ সালে সংখ্যাটি ছিল ৪,৫২,৭৯৪। আলোচ্য বৎসরে তফসিলি জাতি এবং তফসিলি উপজাতি সম্প্রদায়ভূক্ত নিবন্ধিকৃত কর্মপ্রার্থীর সংখ্যা ছিল যথাক্রমে ২৯,৭৯৮ এবং ৮,৩৩৭। সারা ১৯৯৮-এর হিসাবমতো কর্মসংস্থান কেন্দ্রগুলিতে নথিভুক্ত তালিকায় ৫৬,৪৮,৭৮০ জনের নাম থাকলেও ৯৯ সালে সংখ্যাটি কমে দাঁড়ায় ৫৫,৮৪,৮৯৩ জন। ১৯৯৯ সালে নিয়োগ কিছুটা বর্ধিত হয়েছে। '৯৮ সালে নিয়োগ কর্তারা ৯,৩৪৪ পদের জন্য বিজ্ঞপ্তি দিলেও '৯৯ সালে তা ১৫,৩১২-এ বেড়ে দাঁড়ায়। আলোচ্য বৎসরে নিযুক্ত কর্মীর সংখ্যা ১২,৬৩৮ জন যদিও পূর্ববর্তী বৎসরে তা ছিল ৮,২৫১ জন। আলোচ্য বৎসরে তফসিলি জাতি এবং তফসিলি উপজাতি সম্প্রদায়ভুক্ত থেকে নিযুক্ত প্রার্থীর সংখ্যা যথাক্রমে ২,৬৭২ এবং ৭১৬ জন, পূর্ববর্তী বৎসরে ছিল যথাক্রমে ১,৬৬২ এবং ৪৪১ জন। আলোচ্য বৎসরে ১৮০ জন প্রতিবন্ধী এবং ৭৩৩ জন অন্যান্য অনুন্নত শ্রেণীভূক্ত কর্মপ্রার্থীর চাকুরির ব্যবস্থা করা গেছে। পরিষেবা আয়োগ, নিযুক্তি সংস্থা গঠিত হওয়ার জন্য কর্মবিনিয়োগ কেন্দ্রগুলি

থেকে চাকুরির সম্ভাবনা কমেছে। সর্বশেষ সংযোজন হিসেবে স্কুল সার্ভিস কমিশনের নাম উল্লেখ করা যায়।

৮৬। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ (কম্পালসারি নোটিফিকেশন অব ভ্যাকেনসিজ) অ্যাক্ট, ১৯৫৯ অনুযায়ী নিয়োগ কর্তাদের কাছ থেকে পাওয়া তথ্য থেকেই সংগঠিত ক্ষেত্রে কর্মসংস্থান পরিস্থিতির অবস্থান জানা যায়। ৩১. ৩. ৯৯-এর হিসেব মাফিক সংগঠিত ক্ষেত্রে নিযুক্ত কর্মীর সংখ্যা ছিল ২৩.৪২ লক্ষ যার মধ্যে ১৫.৩১ লক্ষ জন সরকারি এবং ৮.১১ লক্ষ জন বেসরকারি ক্ষেত্রে নিযুক্ত।

৮৭। রাজ্য সরকার নথিভূক্ত কর্মহীনদের জন। স্ব-নিযুক্তি প্রকল্পের জন্য ২৭২ কোটি টাকা ব্যয় করেছেন, যার শতকরা ৭৫ ভাগ ব্যাঙ্ক ঋণ এবং ২৫ ভাগ সরকারি অনুদান, এ পর্যন্ত এই প্রকল্পে মোট ১,৩৪,৮৮৮ জন উপকৃত হয়েছেন। যদিও ১৯৮৫-১৯৮৬ সন থেকে ৩০. ১১. ৯৯ পর্যন্ত ৩,২৪,১৭৩টি প্রকল্প ব্যাঙ্কগুলি বা পশ্চিমবঙ্গ অর্থ নিগম এবং পশ্চিমবঙ্গ কাদি ও গ্রামীণ শিল্প সংস্থায় অনুমোদনের জন্য প্রেরণ করা হয়েছে।

৮৮। মাননীয় মহাশয়, কর্মসংস্থান কেন্দ্রগুলি নামের তালিকা প্রেরণ করা ছাড়াও বৃত্তিমূলক সহায়তা প্রকল্প গ্রহণ করেছে। এই প্রকল্পের মাদ্যমে কর্মসংস্থান কেন্দ্রগুলি থেকে যৌথ সহায়তা এবং বৃত্তিমূলক সংবাদ দেওয়া হচ্ছে। এছাড়াও বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানে জীবিকা সংক্রান্ত তথ্য প্রদানের কথাবার্তা চলছে। ৯৯ সালেই বিভিন্ন জেলার ১৮টি শিক্ষা প্রতিষ্ঠানে এ ধরনের প্রকল্প চালু করা হয়েছে। ইতিমধ্যে কর্মপ্রার্থীদের সহায়তার জন্য নানান কাজের সুযোগ সুবিধা এবং ট্রেনিং সংক্রান্ত তথ্যাদি পরিবেশন করে তা পুস্তিকাকারে প্রকাশ করার প্রচেষ্টা চলছে।

৮৯। এক্সটেনশন্ অব্ এমপ্লয়মেন্ট সার্ভিস প্রকল্পের অধীন বজবজ ১ নং ব্লকে একটি কর্মনিয়োগ তথ্য এবং সহায়তা ব্যুরো স্থাপন করা হয়েছে। প্রোজেক্ট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ, হলদিয়া, সাব-রিজিওন্যাল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ, দুর্গাপুর, জেলা কর্মবিনিয়োগ কেন্দ্র, জলপাইগুড়ি ও বহরমপুরে বর্তমান আর্থিক বৎসরে মহিলাদের জন্য চারটি উপশাখা স্থাপন করা হয়েছে। তিনটি নতুন কর্মবিনিয়োগ কেন্দ্র স্থাপনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে। এই তিনটি কেন্দ্র হল নদীয়া জেলার তেহট্ট, দক্ষিণ দিনাজপুর জেলার অধীন গঙ্গারামপুর মহকুমার বুনিয়াদপুর এবং উত্তর ২৪ পরগনার বিধাননগরে। কেন্দ্রীয়ভাবে পোষিত প্রকল্পের আওতায় প্রতিবন্ধীদের জন্য নতুন তিনটি বিশেষ কর্মবিনিয়োগ কেন্দ্র খোলা পশ্চিমবঙ্গ সরকারের বিবেচনা স্তরে রয়েছে—এই তিনটির একটি ব্যারকপুর, একটি দুর্গাপুর এবং একটি শিলিগুড়ি। বনহুগলি, কলকাতা অবস্থিত

"ন্যাশনাল ইনস্টিটিউট ফর্ দি অর্থোপ্যাডিক্যালি হ্যান্ডিক্যাপড" কেন্দ্রে প্রতিবন্ধীদের জন্য একটি সম্প্রসারণ কাউন্টার খোলার প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে।

৯০। আধুনিকীকরণের অঙ্গ হিসেবে রাজ্য সরকার সমস্ত কর্মবিনিয়োগ কেন্দ্রগুলি কম্পিউটার নেটওয়ার্ক-এর আওতায় আনার সিদ্ধান্ত নিয়েছেন। প্রকল্পটি ধাপে ধাপে সুসম্পন্ন হবে। পশ্চিমবঙ্গে ৭১টি কর্মবিনিয়োগ কেন্দ্রের মধ্যে ১৯৯৭-৯৮ এবং ১৯৯৮-৯৯ আর্থিক বছরগুলিতে যথাক্রমে ৯টি এবং ১১টি কর্মবিনিয়োগ কেন্দ্রের কম্পিউটার স্থাপন হয়েছে। নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনার আগে ৪টি কর্মবিনিয়োগ কেন্দ্রে কম্পিউটার স্থাপন সম্পূর্ণ হয়েছে। বর্তমান আর্থিক বৎসরে ২৭টি কর্মবিনিয়োগ কেন্দ্রে কম্পিউটার স্থাপনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে। তার মধ্যে ১৫টির প্রস্তাব সরকার অনুমোদন দিয়েছে। বাকিগুলি আশা করা হচ্ছে, সরকার অনুমোদন দিয়ে দেবে। উপরোক্ত ১৫টি কেন্দ্র হল—(১) জেলা কর্মবিনিয়োগ কেন্দ্র, খাতড়া, (২) জেলা কর্মবিনিয়োগ কেন্দ্র, এগরা, (৩) জেলা কর্মবিনিয়োগ কেন্দ্র, পুরুলিয়া, (৪) জেলা কর্মবিনিয়োগ কেন্দ্র, কান্দি, (৫) সাব রিজিওন্যাল কর্মনিয়োগ কেন্দ্র, আসানসোল, (৬) জেলা কর্মবিনিয়োগ কেন্দ্র, দক্ষিণ কলকাতা, (৭) প্রোজেক্ট কর্মবিনিয়োগ কেন্দ্র, ফরাক্কা, (৮) জেলা কর্মবিনিয়োগ কেন্দ্র, চাঁচল, (৯) জেলা কর্মবিনিয়োগ কেন্দ্র, ঝাড়গ্রাম, (১০) জেলা কর্মবিনিয়োগ কেন্দ্র, সিউড়ি, (১১) জেলা কর্মবিনিয়োগ কেন্দ্র, রামপুরহাট, (১২) জেলা কর্মবিনিয়োগ কেন্দ্র, বেলদা, (১৩) জেলা কর্মবিনিয়োগ কেন্দ্র, ঘাটাল, (১৪) জেলা কর্মবিনিয়োগ কেন্দ্র, রাণাঘাট এবং (১৫) জেলা কর্মবিনিয়োগ কেন্দ্র, সীতারামপুর। বর্তমান আর্থিক বৎসরে কম্পিউটার স্থাপন-এর জন্য বাজেট খাতে ৪ কোটি টাকার বরাদ্দ হয়েছে।

**কর্মচারী রাজ্যবিমা (চিকিৎসা সংক্রান্ত সুবিধা) প্রকল্প**

৯১। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, বর্তমানে রাজ্যবিমা প্রকল্প পরিষেবা দিচ্ছে ১০,৭৪,১৬৩ (দশ লক্ষ চুয়াত্তর হাজার একশত তেষট্টি) বিমাকারী কর্মচারী এবং তাদের পরিবারবর্গকে (৩০শে নভেম্বর অবধি)। এর ফলে, এই প্রকল্পে উপকৃত ব্যক্তির সংখ্যা দাঁড়িয়েছে ৪০ লক্ষেরও বেশি।

৯২। বর্তমানে এই প্রকল্পের আওতায় চিকিৎসার সুযোগ সুবিধা পাচ্ছেন—(১) কলকাতা, (২) হাওড়া, (৩) হুগলি, (৪) উত্তর ২৪-পরগনা, (৫) দক্ষিণ ২৪-পরগনা, (৬) নদীয়া জেলার কল্যাণী, হরিণঘাটা, ফুলিয়া, সাগুরা, চাকদহ ও রানাঘাট, (৭) মেদিনীপুর জেলার হলদিয়া এবং বর্ধমান জেলার আসানসোল, রানীগঞ্জ ও দুর্গাপুর অঞ্চলের বিমাকারী কর্মচারিবৃন্দ ও তাদের পরিবারবর্গ।

৯৩। ৩,৪৬৬টি শয্যাবিশিষ্ট ১৩টি কর্মচারী রাজ্যবিমা প্রকল্প হাসপাতালের

পরিকাঠামোর মাধ্যমে বিমাকারী এবং তাদের পরিবারের সদস্যগণ অন্তর্বিভাগীয় চিকিৎসার সুযোগ পাচ্ছেন। এছাড়া রাজ্যের বিভিন্ন হাসপাতালে নিম্নরূপ মোট ৪৪০টি শয্যা সংরক্ষিত আছে। (১) সাধারণ শয্যা—৩৬টি, (২) যক্ষ্মা রোগীদের জন্য শয্যা—৪০০টি, (৩) মানসিক রোগীদের জন্য শয্যা—২টি এবং (৪) ক্যান্সার রোগীদের জন্য শয্যা—২টি।

৫০০ শয্যাবিশিষ্ট মানিকতলা হাসপাতাল তার ৬ শয্যার আই. সি. সি. ইউনিট নিয়ে 'রেফারাল হাসপাতাল' হিসাবে কাজ করছে এবং হৃদরোগ, স্নায়ুরোগ, হৃদরোগের শল্য চিকিৎসার মতো জটিল বিষয়ের চিকিৎসার সুযোগ বিমাকারীদের কাছে পৌঁছে দিচ্ছে।

৯৪। বিমাকারী ব্যক্তিদের এবং তাদের পরিবারবর্গের জন্য ২০০০ সালের ৫ই জানুয়ারি কামারহাটি হাসপাতালে ২৫টি শয্যাবিশিষ্ট প্রসূতি ওয়ার্ড উন্মুক্ত করা হয়েছে। বিমাকারী ও তাদের পরিবারবর্গকে বিশেষজ্ঞ চিকিৎসার সুযোগ স্থানীয়ভাবে দেওয়ার জন্য সমস্ত হাসপাতালগুলিতে আধুনিক এবং উন্নততর যন্ত্রপাতি বসিয়ে তাদের পরিকাঠামো যতটা সম্ভব উন্নত করার প্রচেষ্টা চালানো হচ্ছে।

৯৫। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, গত চার বছর হল কর্মচারী রাজ্যবিমা প্রকল্প কর্পোরেশন দ্বারা সরাসরি পরিচালিত ঠাকুরপুকুর কর্মচারী রাজ্যবিমা হাসপাতাল পেশাগত রোগের প্রধান চিকিৎসাকেন্দ্র হিসাবে কাজ করছে। মানিকতলা হাসপাতালে পেশাগত রোগে আক্রান্তদের চিকিৎসার জন্য একটি মেডিক্যাল বোর্ড রোগীদের সম্বন্ধে ঠাকুরপুকুর হাসপাতাল বা অন্য কোনও ভাল হাসপাতালে পাঠানোর বিষয়ে মতামত দেওয়া শুরু করেছেন। বেলুড় হাসপাতাল টিবি এবং ফুসফুসে আক্রান্ত রোগীদের সম্পর্কে দায়িত্ব পালন করে।

৯৬। বিমাকারী এবং তাদের পরিবারের সদস্যদের বহির্বিভাগীয় চিকিৎসার সুবিধা পৌঁছে দেওয়ার জন্য এই প্রকল্পে ৩৫টি সার্ভিস ডিসপেন্সারি স্থাপন করা হয়েছে। এছাড়া সারা রাজ্যে বিমাকারী চিকিৎসকদের ১,১৭২টি ক্লিনিকের মাধ্যমেও বহির্বিভাগীয় চিকিৎসার ব্যবস্থা রয়েছে। গৌরহাটি এবং শ্রীরামপুর ই. এস. আই. হাসপাতালের দুটি রোগ নির্ণয় কেন্দ্র এবং ৪২৮টি বিশেষজ্ঞ ক্লিনিকের মাধ্যমে বহির্বিভাগীয় বিশেষজ্ঞ চিকিৎসার ব্যবস্থা আছে। ই. এস. আই. হাসপাতালে সুযোগ নেই এমন কোনও বিশেষ ধরনের চিকিৎসার প্রয়োজন হলে বিমাকারীদের চিকিৎসার জন্য পাঠানো হয় ঐ ধরনের বিশেষ চিকিৎসার সুযোগ রয়েছে আমাদের রাজ্যের এমন সরকারি হাসপাতালে অথবা রাজ্যের বাইরে ক্রিশ্চিয়ান মেডিক্যাল কলেজ—ভেলোর, শঙ্কর নেত্রালয়—চেন্নাই, টাটা মেমোরিয়াল হাসপাতাল—মুম্বাই এবং এ. আই. আই. এম. এস.—দিল্লির ন্যায় হাসপাতালে।

৯৭। ১৯৯৯ সালে ২১টি হার্ট ভাল্ব (মোট মূল্য আট লক্ষ ষোল হাজার একশ

টাকা) এবং ৯৪টি পেসমেকার (মোট মূল্য সাতান্ন লক্ষ একান্ন হাজার একশ আশি টাকা) বিমাকারীদের দেওয়া হয়েছে। এই প্রকল্পে ১,১২০টি চশমা এবং ৩১০টি কৃত্রিম অঙ্গ প্রত্যঙ্গ এবং তৎসংশ্লিষ্ট যন্ত্রাংশের জন্য যথাক্রমে ৮২,১৬৯ টাকা এবং ৮০,২০০ টাকা বিমাকারী এবং তার পরিবারের সদস্যদের দেওয়া হয়েছে।

৯৮। ২৩,৭০৬ টাকা মল্যের ৫টি করোনারি অ্যানাজিওগ্রাফি, ৮,০৫,১৫০ টাকা মূল্যের ১৩টি করোনারি বেলুন এনাজিওপ্লাস্টি ও ১২,০০০ টাকা মূল্যের ১টি লিড বিমাকারী ও তাদের পরিবারবর্গকে দেওয়া হয়েছে। ২২টি ক্ষেত্রে ৩৭,১৭,২০০ টাকার আর্থিক সাহায্যও দেওয়া হয়েছে। ৬৩টি ক্ষেত্রে চিকিৎসার জন্য বিমাকারী অথবা তাদের পরিবারবর্গকে এ. আই. আই. এম. এস.—নিউ দিল্লি, সি. এম. সি.—ভেলোর, শঙ্কর নেত্রালয়—চেন্নাই-এ পাঠানো হয়েছে। এছাড়া হায়দ্রাবাদ, ব্যাঙ্গালোর, বি. এম. বিড়লা হার্ট রিসার্চ সেন্টার, বেলভিউ ক্লিনিক, গামা সেন্টেনারি কেয়ার প্রাইভেট লিমিটেড, কলকাতাতেও পাঠানো হয়েছে। এপ্রিল ১৯৯৯ থেকে ডিসেম্বর ১৯৯৯ পর্যন্ত ১,৭০৯টি ক্ষেত্রে চিকিৎসার খরচ বাবদ ১,২৩,১০,৮২৭ টাকা বিমাকারীদের দেওয়া হয়েছে।

৯৯। ১০০ শয্যাবিশিষ্ট দুর্গাপুর ই. এস. আই. হাসপাতালের ভবন নির্মাণের কাজ সম্পূর্ণ হয়েছে। কর্মীদের বাসস্থান এবং পয়ঃপ্রণালী নির্মাণ কাজও প্রায় সম্পূর্ণ হওয়ার পথে। এই হাসপাতাল ভবনে একটি সার্ভিস ডিসপেন্সারি কাজ শুরু করেছে। ১৯৯৯ সালের আগস্ট মাসের মাঝামাঝি থেকে বহির্বিভাগ চিকিৎসার কাজ শুরু হয়েছে। হাসপাতালটি সম্পূর্ণভাবে অতি অল্প সময়ের মধ্যে চালু হবে। হাসপাতালটি চালু হতে বিলম্ব হওয়ার ফলে ঐ এলাকার বিমাকারীদের যে অসুবিধে ভোগ করতে হচ্ছে তার জন্য আমি আন্তরিকভাবে দুঃখ প্রকাশ করছি। গড় শ্যামনগরে ১০০ শয্যাবিশিষ্ট একটি হাসপাতাল স্থাপনের প্রকল্প ই. এস. আই. কর্পোরেশনের অনুমোদন পেয়েছে এবং ঐ হাসপাতালের শয্যা সংখ্যা ২০০টি করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে। হলদিয়াতে একটি ই. এস. আই. হাসপাতাল নির্মাণ এবং ক্রমান্বয়ে শিলিগুড়ি, বার্নপুর, কুলটি এবং খড়গপুরে ই. এস. আই. স্কিম চালু করার প্রস্তাব রাজ্য সরকার এবং ই. এস. আই. কর্পোরেশনের বিবেচনাধীন আছে।

১০০। মানিকতলা ই. এস. আই. হাসপাতালে কর্মচারী রাজ্যবিমা চিকিৎসা সংক্রান্ত সুবিধা প্রকল্পের নিজস্ব একটি ব্লাড ব্যাঙ্ক আছে। একটি অ্যামবুলেন্সের সুবিধা সম্বলিত এই ব্লাড ব্যাঙ্কটি রক্তদান শিবিরের মাধ্যমে সারা বৎসর ধরে নিরাপদে রক্ত সংগ্রহের কাজ করে আসছে। ব্লাড ব্যাঙ্কটি দিবারাত্র খোলা রেখে ই. এস. আই. হাসপাতালগুলিতে রক্ত সরবরাহ হয়। এলিজা টেস্টের মাধ্যমে এইডস্ রোগের এইচ. আই. ভি. ভাইরাস রক্তে আছে কি না তা দেখবার প্রয়োজনীয় ব্যবস্থা এই ব্লাড ব্যাঙ্কে রয়েছে।

১০১। মানিকতলা ই. এস. আই. হাসপাতালের পিছনে একটি নতুন ব্লকে নার্স প্রশিক্ষণকেন্দ্র চালু রয়েছে। প্রতি বৎসরে ৩০ জন প্রার্থীকে প্রশিক্ষণ দেওয়া হয়। অন্যান্য হাসপাতালগুলিতে বহির্বিভাগের প্রশিক্ষণ নেওয়ার সুবিধার্থে ট্রেনি নার্সদের ব্যবহারের জন্য একটি নতুন বাস ঐ ট্রেনিং সেন্টারে দেওয়া হয়েছে।

১০২। হুগলি জেলার কুন্তীঘাটে একটি সার্ভিস ডিসপেন্সারি খোলার জন্য যথাযথ ব্যবস্থা নেওয়া হয়েছে। শিয়ালদহ হাসপাতালের সংস্কার এবং ও. পি. ডি. কমপ্লেক্সের জন্য বহির্বিভাগ ভবন নির্মাণের জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। কামারহাটি ই. এস. আই. হাসপাতাল কমপ্লেক্সে একটি সার্ভিস ডিস্‌পেন্সারি খোলার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে।

১০৩। টেন্ডার নির্বাচন কমিটি দ্বারা নির্ধারিত ১৩৫ রকম ওষুধের মধ্যে যত রকমের ওষুধ প্রজোয়ন, কেন্দ্রীয় মেডিক্যাল স্টোর্স কেনেন। উপরোক্ত ওষুধগুলি ৫২টি রাজ্যবিমা ঔষধালয়, ৩৫টি সার্ভিস ডিসপেন্সারি এবং ১০৮ জন আই. এম. ও.-এর মাধ্যমে বিমাকারীদের দেওয়া হয়।

১০৪। এই রাজ্যে কর্মচারী রাজ্যবিমার স্থায়ী সমিতির চেয়ারম্যান শ্রীরবীন মুখার্জি মহাশয় এবং অন্যান্য সদস্যদের এই কর্মচারী রাজ্যবিমা প্রকল্প কর্মসূচি রূপায়ণের প্রয়োজনীয় পরামর্শ ও সাহায্য দেওয়ার জন্য আমরা আন্তরিক ধন্যবাদ জানাই।

১০৫। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, পাট শিল্প এবং অন্যান্য শিল্পের বহু কর্মচারী বন্ধুগণ তাদের বেতন থেকে বিমার চাঁদা কেটে নেওয়া সত্ত্বেও এই প্রকল্পের সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হচ্ছেন। কারণ ঐ চাঁদা মালিকদের দেয় অংশসহ কর্মচারী রাজ্যবিমা কর্পোরেশনের কাছে জমা পড়ছে না। সাধারণ রাজস্ব আদায়ের জন্য প্রয়োজনীয় ব্যবস্থাসহ ইন্ডিয়ান পেনাল কোড এবং ই. এস. আই. অ্যাক্ট-এর বিভিন্ন ধারার মাধ্যমে খেলাপি মালিকদের কাছ থেকে বকেয়া আদায়ের জন্য কর্মচারী রাজ্যবিমা কর্পোরেশন প্রয়োজনীয় ব্যবস্থা নিচ্ছেন।

**কারিগরি প্রশিক্ষণ**

১০৬। পশ্চিমবঙ্গ সরকারের কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের অধীনস্থ কারিগরি প্রশিক্ষণ অধিকার কারিগরি প্রশিক্ষণ কর্মসূচি, ১৯৬১ সালের অ্যাপ্রেন্টিস অ্যাক্ট অনুযায়ী শিক্ষানবীশদের প্রশিক্ষণ কর্মসূচি এবং কারিগরি শ্রমিকদের জন্য আংশিক সময়ের সান্ধ্য শিক্ষাকেন্দ্র পরিচালনা করে।

১০৭। সংগঠিত ও অসংগঠিত শিল্প সংস্থায় দক্ষ কারিগর ও তত্ত্বাবধায়কের চাহিদা মেটাতে প্রশিক্ষণের মান উন্নতির জন্য ৪টি মহিলা কারিগরি প্রশিক্ষণ কেন্দ্রসহ ২৫টি

কারিগরি প্রশিক্ষণকেন্দ্রের মাধ্যমে বিশ্বব্যাঙ্কের সাহায্যে পরিচালিত পেশাগত প্রশিক্ষণ কর্মসূচি অনুযায়ী প্রকল্পের আধুনিকীকরণ করা হয়েছে। পেশাগত প্রশিক্ষণ কর্মসূচির অঙ্গ হিসাবে বিভিন্ন কারিগরি প্রশিক্ষণকেন্দ্রে অন্যান্য অন্যান্য আধুনিক যন্ত্রপাতিসহ অত্যাধুনিক সি. এন. সি. মেশিন বসানো হয়েছে। এই কর্মসূচির অধীনে হুগলির একটি প্রাথমিক প্রশিক্ষণকেন্দ্র (রাসায়নিক), হাওড়া হোমস্-এর কারিগরি প্রশিক্ষণকেন্দ্রে প্রয়োজনী নির্দেশ সংক্রান্ত শিক্ষাকেন্দ্রে এবং টালিগঞ্জ কারিগরি প্রশিক্ষণকেন্দ্রে যন্ত্রপাতি সংরক্ষণ বিষয়ক কর্মশালা পরিচালিত হয়।

১০৮। প্রশিক্ষণের মান উন্নত করার জন্য বিভিন্ন কারিগরি প্রশিক্ষণকেন্দ্রে পাঁচশতরও বেশি শিক্ষার্থীকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে এবং বিভিন্ন প্রশিক্ষণকেন্দ্রে বেশ কিছু দেখা এবং শোনার মাধ্যমে শিক্ষাদানের যন্ত্র স্থাপন করা হয়েছে।

১০৯। আলিপুরদুয়ার এবং বালুরঘাটের কারিগরি প্রশিক্ষণকেন্দ্রে স্বল্পমেয়াদি পাঠ্যক্রম, যথা—রেডিও ও টেলিভিশন মেরামতি এবং ইলেক্ট্রনিক যন্ত্রাদি রক্ষণাবেক্ষণ এবং মেরামতি চালু আছে। স্ট্যান্ডিং কমিটির প্রয়োজনীয় অনুমোদন পাওয়ার পর বালুরঘাট কারিগরি প্রশিক্ষণকেন্দ্রে এন. সি. ভি. টি. (ন্যাশনাল কাউন্সিল অফ্ ভোকেশনাল ট্রেনিং) অনুমোদিত ইলেক্ট্রনিক মেকানিক শিল্প বিষয়ে একটি সর্বক্ষণের পাঠক্রম চালু করা হয়েছে।

১১০। ১৯৯৯-২০০০ সালে অ্যাপ্রেনটিস অ্যাক্ট, ১৯৬১ অনুযায়ী বিভিন্ন সংস্থায় মোট ৪,৯৮৫ জন শিক্ষানবিশ নিযুক্ত করা হয়েছে।

১১১। শিল্পের চাহিদা মেটানোর জন্য বিভিন্ন কারিগরি প্রশিক্ষণকেন্দ্র পরিচালিত বর্তমান কর্মসূচিগুলি উন্নত করার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হয়েছে। ১৯৯৯ সালের আগস্ট মাস থেকে শুরু হওয়া শিক্ষাবর্ষে নিম্নলিখিত প্রশিক্ষণসূচিগুলি চালু করা হয়েছে।

| ক্রমিক নং. | কারিগরি প্রশিক্ষণকেন্দ্রের নাম | প্রশিক্ষণ সূচি | সংখ্যা |
|---|---|---|---|
| ১। | মহিলা কারিগরি প্রশিক্ষণকেন্দ্র, বর্ধমান | সেক্রেটারিয়াল প্র্যাকটিস | একটি |
| ২। | কারিগরি প্রশিক্ষণকেন্দ্র কল্যাণী | প্ল্যাস্টিক প্রসেসিং অপারেটর | একটি |
| ৩। | কারিগরি প্রশিক্ষণকেন্দ্র হাওড়া হোমস্ | ইলেক্ট্রনিক্স মেকানিক | একটি |

| | | | |
|---|---|---|---|
| ৪। | কারিগরি প্রশিক্ষণকেন্দ্র হাওড়া হোমস্ | বুক বাইন্ডিং | একটি |
| ৫। | কারিগরি প্রশিক্ষণকেন্দ্র ছাতনা | ফিটার | একটি |
| ৬। | কারিগরি প্রশিক্ষণকেন্দ্র, টুং | সিভিল ড্রাফটস্‌ম্যান | একটি |
| ৭। | কারিগরি প্রশিক্ষণকেন্দ্র বালুরঘাট | ইলেক্ট্রনিক্স মেকানিক | একটি |

১১২। কলকাতা এবং শিলিগুড়ির মহিলা কারিগরি প্রশিক্ষণকেন্দ্রগুলিতে চুল ও ত্বকের যত্ন সংক্রান্ত প্রশিক্ষণ সূচি ভালভাবে চলছে।

১১৩। ইলেক্ট্রনিক্স মেকানিক এবং রেডিও ও টি. ভি. মেকানিক প্রশিক্ষণসূচিসহ আমতলায় ১টি কারিগরি প্রশিক্ষণকেন্দ্র স্থাপনের জন্য পরিকাঠামোগত সুবিধা দান এবং তুফানগঞ্জ কলেজের মহিলা হোস্টেলের সীমানার মধ্যে অবস্থিত তুফানগঞ্জ কারিগরি প্রশিক্ষণকেন্দ্রে রেডিও ও টি.ভি. মেরামতি এবং রক্ষণাবেক্ষণ সংক্রান্ত একটি স্বল্প সময়ের কর্মসূচি শুরু করার ব্যাপারে পদক্ষেপ গ্রহণ করা হয়েছে।

১১৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকার এই রাজ্যে দ্রুত শিল্পের প্রসার ঘটাতে আন্তরিকভাবে প্রয়াস চালাচ্ছে। রাজ্যের মধ্যে পরিকাঠামোর উন্নতিকে অগ্রাধিকার দেওয়া হয়েছে এবং ব্যবসায়ীদের জন্য কিছু ছাড় ঘোষণা করা হয়েছে। এই নীতি সফল হয়েছে নতুন শিল্প সংস্থাগুলি এগিয়ে আসছে। কিন্তু রাজ্যের বর্তমান শিল্পগুলি যথা পাট শিল্প, বস্ত্র শিল্প, ইঞ্জিনিয়ারিং শিল্প এবং চা শিল্পকে পুনরুজ্জীবিত করতে হবে এবং প্রয়োজন অনুসারে পুনর্বাসনের ব্যবস্থা করতে হবে। এর জন্য আর্থিক সংস্থা, ব্যাঙ্ক, শ্রমিক এবং সাধারণ মানুষের সহযোগিতা প্রয়োজন। দুর্ভাগ্যবশত বর্তমান শিল্পের উন্নতি ও পুনরুজ্জীবনের প্রক্রিয়াকে সাহায্য করার পরিবর্তে শিল্পের বৃদ্ধি এবং বর্তমান শিল্পের পুনরুজ্জীবনের ক্ষেত্রে প্রতিবন্ধকতা সৃষ্টি করা বর্তমান কেন্দ্রীয় সরকারের নীতি। এই নীতির ফলে বহু শ্রমজীবী মানুষও ক্ষতিগ্রস্ত হচ্ছেন। আমরা আশা করি যে কেন্দ্রীয় সরকার নীতি সমঝোতা ও অর্থ বরাদ্দের জন্য এগিয়ে আসবেন।

১১৫। মহাশয়, যেহেতু শিল্পের অগ্রগতির ওপর দেশের উন্নতি এবং শ্রমিক শ্রেণীর অস্তিত্ব নির্ভর করে, আমি আশা করব যে শ্রমিকরা এবং শ্রমিক সংগঠনগুলি আরও গভীরভাবে দেশের স্বার্থে তাদের ন্যায্য দাবি এবং অধিকার না ছেড়ে উৎপাদন এবং উৎপাদনশীলতার স্বার্থে কাজ করবে। এই রাজ্যের শিল্পে শান্তি বজায় রাখার দীর্ঘ

ঐতিহ্য আছে। আমরা আশাকরি আগামী দিনগুলিতেও নিয়োগকর্তা ও কর্মচারিদের মধ্যে সহৃদয় সম্পর্ক বজায় থাকবে। দুর্ভাগ্যবশত কিছু অসাধু নিয়োগকর্তার অন্যায় শ্রমিক নীতি নিয়োগকর্তা ও কর্মচারিদের মধ্যে শান্তিপূর্ণ সম্পর্ক ব্যাহত করছে। নিয়োগকর্তা ও কর্মচারিদের মধ্যে সহৃদয় সম্পর্ক বজায় রাখতে পরিচালন কর্তৃপক্ষের একটি নির্দিষ্ট ভূমিকা আছে। তাদের বিরুদ্ধে দায়িত্বগুলি পালন করা এবং কর্মচারিদের আইনসম্মত স্বার্থের দিকে নজর রাখা উচিত। আমরা আশা করি যে কর্মচারিরাও শিল্পের বাস্তব অবস্থা বাস্তববাদী দৃষ্টিভঙ্গিতে বিচার করবেন এবং শিল্প সম্পর্কের অনুকূল পরিবেশ গড়ে তুলতে দায়িত্বের সাথে এগিয়ে আসবেন।

১১৬। মহাশয়, আমরা অবগতি আছি যে বহুজাতিক সংস্থাগুলির সঙ্গে তীব্র প্রতিদ্বন্দ্বিতার ফলে এক সঙ্কটময় পরিস্থিতির সৃষ্টি হয়েছে। ভারত সরকারের শ্রমিক বিরোধী নীতি পরিস্থিতির অবনতি ঘটাতে সাহায্য করছে। আমাদের আশঙ্কা এর ফলে আগামী দিনগুলিতে শ্রমিকরা এবং শিল্পগুলি আরও কঠিন পরিস্থিতির সম্মুখীন হবে। যে সব পরিচালন কর্তৃপক্ষ জাতীয় স্তরে অনুসৃত, উদার নীতি, বিশ্বায়ন এবং খোলা বাজার অর্থনীতিকে স্বাগত জানিয়েছিলেন, আশা করি তাদের অনেকেরই ইতিমধ্যে মোহভঙ্গ হয়েছে। ভারত সরকারের বিপথগামী ও জাতীয়তা বিরোধী নীতিগুলির বিরুদ্ধে লড়াই করার জন্য শ্রমিক সংগঠনগুলির সঙ্গে তাদের হাত মেলাতে আহ্বান জানাচ্ছি। আমরা এই আশা পোষণ করি যে জাতি-ধর্ম-ভাষা নির্বিশেষে শ্রমিক শ্রেণী নিজেদের এবং দেশের সাধারণ মানুষের স্বার্থরক্ষার জন্য ঐক্যবদ্ধভাবে, কাজ করবেন এবং যে সব মৌলবাদী শক্তি ধর্ম, জাতি ইত্যাদির নামে সাধারণ মানুষের মধ্যে বিভেদ আনতে চাইছে, তাদের এই কুপ্রচেষ্টা ব্যর্থ করে দেবেন। আমরা শ্রমিক শ্রেণীকে এই আশ্বাস দিচ্ছি যে বামফ্রন্ট সরকার ন্যায়সঙ্গত সংগ্রামে তাদের পাশে থাকবেন।

১১৭। মহাশয়, এই বক্তব্য রেখে আমার প্রস্তাব এই সভায় গ্রহণের জন্য আমি পেশ করছি।

## DEMAND No. 40

### Major Head : 2335—Social Security Welfare (Rehabilitation), 4235—Capital Outlay on Social Security and Welfare (Rehabilitation) and 6235—Loans for Social Security and Welfare (Rehabilation)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 49,64,41,000 only be

granted for expenditure under Demand No.40, Major Head : "2235—Social Security and Welfare (Rehabilitation) 4235—Capital Outlay on Social Security and Welfare (Rehabilitation) and 6235—Loans for Social Security and Welfare (Rehabilitation)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 16,38,26,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Kanti Biswas on Demand No. 40 was laid taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে ২০০০-২০০১ সালের আর্থিক বছরের নিমিত্তে ৪০ নং দাবির অন্তর্ভুক্ত মোট ৪৯,৬৪,৪১,০০০ (ঊনপঞ্চাশ কোটি চৌষট্টি লক্ষ একচল্লিশ হাজার) টাকার ব্যয়-বরাদ্দের দাবি আমি মঞ্জুরির জন্য উপস্থিত করছি। এই দাবির মুখ্য খাতগুলি হল ঃ

"২২৩৫—সামাজিক নিরাপত্তা ও কল্যাণ (পুনর্বাসন)"

"৪২৩৫—মূলধন বিনিয়োগ-সামাজিক নিরাপত্তা ও কল্যাণ (পুনর্বাসন)" এবং

"৬২৩৫—সামাজিক নিরাপত্তা ও কল্যাণের জন্য ঋণ (পুনর্বাসন)"। "ভোট অন অ্যাকাউন্ট"-এ অনুমোদিত মোট ১৬,৩৮,২৬,০০০ (ষোল কোটি আটত্রিশ লক্ষ ছাব্বিশ হাজার) টাকাও এই দাবির মধ্যে ধরা হয়েছে।

২। মাননীয় অধ্যক্ষ মহোদয়, উপরোক্ত দাবি মঞ্জুরির উদ্দেশ্যে এই সভার অনুমতি প্রার্থনা করতে গিয়ে, তৎকালীন পূর্ব-পাকিস্তান থেকে আগত ও বর্তমানে পশ্চিমবঙ্গে বসবাসকারী শরণার্থীদের পুনর্বাসন সমস্যার পর্যালোচনা করব এবং সেই সঙ্গে কেন্দ্রীয় সরকারের একটি রাজনৈতিক সিদ্ধান্ত থেকে উদ্ভূত এই জাতীয় ও মানবিক সমস্যার সমাধানকল্পে, বামফ্রন্ট সরকার কি কি প্রচেষ্টা করে চলেছেন, তা উল্লেখ করব।

৩। এটা একটা ইতিহাসের মর্মভেদী বাস্তবতা যে, লক্ষ লক্ষ দেশবাসী যারা বিনাদোষে তাদের পূর্বপুরুষের ভিটেমাটি ছেড়ে অন্য একটি দেশে আশ্রয় নিতে বাধ্য হয়েছিলেন ভারতের স্বাধীনতা তাদের জন্য অবর্ণনীয় দুর্দশা নিয়ে হাজির হয়েছিল। আমরা সকলে জানি, শরণার্থী পুনর্বাসন সমস্যার মূলে রয়েছে ধর্মীয় ভিত্তিতে দেশ বিভাগের সিদ্ধান্ত তৎকালীন জাতীয় নেতারা এটা আগে থেকে বুঝতে পেরেছিলেন, দেশভাগের পর যারা

পূর্ব-পাকিস্তান থেকে যাবেন, তাদের কি অবস্থা হতে পারে। দেশভাগের সিদ্ধান্তে ক্ষতিগ্রস্ত মানুষের মন থেকে ভয় দূর করার উদ্দেশ্যে আমাদের জাতীয় নেতৃবৃন্দ স্পষ্ট ভাষায় এই আশ্বাসই দিয়েছিলেন যে, দেশভাগের ফলে যারা ক্ষতিগ্রস্ত হবেন এবং ভারতবর্ষে আসতে বাধ্য হবেন তারা এই দেশে স্বাগত এবং তাদের জন্য আশ্রয় ও জীবিকার ব্যবস্থা করা হবে। কিন্তু প্রত্যাশার সম্পূর্ণ বিপরীত ঘটনা ঘটল এবং এই সমস্ত আশ্বাস, মূলত পূর্বাঞ্চলের ক্ষেত্রে, ব্যর্থতায় পর্যবসিত হল।

৪। তৎকালীন পূর্ব পাকিস্তান থেকে মানুষের স্রোত আসা শুরু হয়েছিল সেই ১৯৪৬ সাল থেকেই। তখন নোয়াখালি দাঙ্গায় ৫৮০০০ ক্ষতিগ্রস্ত মানুষ সীমান্ত অতিক্রম করে এই বাংলায় চলে আসেন। ১৯৫০ সালের মধ্যেই এই শরণার্থীর সংখ্যা দাড়ায় কম বেশি ২৫.৫০ লক্ষ। ১৯৫০ সালের নেহরু-লিয়াকত চুক্তির উদ্দেশ্য ছিল শরণার্থীদের প্রত্যাবর্তনের সুবিধা করা, কিন্তু বাস্তবে এই চুক্তির ফলে পূর্বাঞ্চলের অসহায় শরণার্থীদের পুনর্বাসন পাবার ক্ষেত্রেই যে শুধু বিলম্ব ঘটল তা নয়, তাদের যথাযথ পুনর্বাসনের দাবিও অস্বীকার করা হল। ফিরে যাওয়া দূরের ব্যাপার, শরণার্থীরা এদেশে রয়েই গেলেন। আশ্রয়প্রার্থী মানুষের আগমন চলল নিরবচ্ছিন্নভাবে। এই রাজ্যে আশ্রয়প্রার্থী মানুষের সংখ্যা নতুন নতুন জনস্রোতের মাধ্যমে ক্রমশ বৃদ্ধি পেতে থাকল এবং অবশেষে এক বিশাল জনসমুদ্রের রূপ নিয়ে ফেলল। ১৯৭৩ সালে তৎকালীন রাজ্য সরকারের হিসাব মতো পশ্চিমবঙ্গে শরণার্থীর সংখ্যা ছিল ৫৮ লক্ষ। ১৯৮১ সালে রাজ্য সরকার কর্তৃক নিয়োজিত উদ্বাস্তু পুনর্বাসন কমিটি এই সংখ্যা ৮০ লক্ষ বলে উল্লেখ করেন। জনসংখ্যা বৃদ্ধির স্বাভাবিক কারণে তাদের সংখ্যাও বেড়েছে। এখন ছিন্নমূল মানুষ ও তাদের পরিবারের সদস্যগণ এই রাজ্যের মোট জনসংখ্যার প্রায় এক-ষষ্ঠাংশে পরিণত হয়েছেন।

৫। পশ্চিমাঞ্চল ও পূর্বাঞ্চলে শরণার্থী সমস্যা সম্পর্কিত বিষয়ে কেন্দ্রীয় সরকার কর্তৃক গৃহীত নীতির জাজ্বল্যমান পার্থক্যই স্বাধীনতালাভের ৫২ বছর পরেও এ রাজ্যে উদ্বাস্তু পুনর্বাসন সমস্যা অমীমাংসিত থাকার মুখ্য কারণ। দেশভাগের পর পূর্বেকার প্রতিশ্রুতি এবং বর্তমান বাস্তবতা অগ্রাহ্য করে শুধুমাত্র পূর্বাঞ্চলের জন্যই "নেহরু-লিয়াকত" চুক্তি ঘোষণা করে ভারত সরকার শরণার্থীদের ফেরত পাঠানোর পরিকল্পনাটি ঠিক করেছিলেন। এর ফলে বহু বছর ধরে কেন্দ্রীয় সরকারের টাকা খরচ করা হয় শরণার্থীদের স্থায়ী পুনর্বাসনের জন্য নয়, বরং রাজ্যে যে সব শিবির ও আশ্রয় কেন্দ্র স্থাপিত হয়েছিল, সেখানে বসবাসকারী উদ্বাস্তুদের ত্রাণ দেওয়ার জন্য। পার্লামেন্ট এস্টিমেট কমিটির কাছে ভারত সরকারের পুনর্বাসন বিভাগের দেওয়া প্রতিবেদনে দেখা যায় যে, পশ্চিম পাকিস্তান থেকে আগত ৪৭.৪০ লক্ষ শরণার্থীদের পুনর্বাসনের কাজ ১৯৫৯ সালের মধ্যে "প্রায় সম্পূর্ণ হয়ে গিয়েছিল"। অপরপক্ষে, পার্লামেন্টের এস্টিমেট কমিটির

প্রতিবেদন (১৯৫৯-৬০) বলছে : "কেবলমাত্র ১৯৫৫ সাল এবং তারপর থেকেই ভারত সরকার পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থীদের এই সমস্যা মোকাবিলা করার জন্য যথার্থরূপে মনস্থির করেছিলেন।" তথাপি ১৯৬০ সালেই অর্থাৎ মাত্র ৫ বছর পরেই ভারত সরকার একটি চাঞ্চল্যকর ঘোষণা করলেন : পশ্চিমবঙ্গে শরণার্থীদের পুনর্বাসনের কাজ মোটামুটিভাবে সমাপ্ত, কেবলমাত্র "অবশিষ্ট কাজ" বাকি আছে যার জন্য ১১৮ কোটি টাকা দরকার। যে ভয়াবহ দুরবস্থার মধ্যে শরণার্থীরা জীবনযাপন করছিলেন, তার পরিপ্রেক্ষিতেই এই সিদ্ধান্ত হল বাস্তবের সঙ্গে সম্পর্কহীন এক অদ্ভুত সিদ্ধান্ত। ১৯৭৩ সালের জুলাই মাস পর্যন্ত পশ্চিম পাকিস্তান থেকে আগত ৪৭.৪০ লক্ষ শরণার্থীদের প্রত্যক্ষ পুনর্বাসনের জন্য মোট ৪৫৬ কোটি টাকা খরচ করা হয়েছিল, অথচ পূর্ব-পাকিস্তান থেকে আগত ৫৮ লক্ষ শরণার্থীর জন্য খরচ করা হল মাত্র ৮৫ কোটি টাকা। পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থীদের জন্য ভারত সরকার যদি সত্যিই উদ্বিগ্ন হতেন, তাহলে তারা অনেকাংশেই এই বঞ্চনার অবসান করতে পারতেন এবং বৈষম্যের এই যে ফারাক তারও অনেকটা পূরণ করা সম্ভব হত। কিন্তু তা করা হল না।

৬। শরণার্থীদের বছরের পর বছর দীর্ঘ যন্ত্রণাভোগের সময়, আমরা বরাবর তাদের পাশেই থেকেছি। আমরা বিশ্বাস করি, দেশের স্বাধীনতার জন্য যারা মূল্য দিয়েছেন, সেই সমস্ত শরণার্থীদের পুনর্বাসনের ব্যবস্থা করা একটা অবশ্য কর্তব্য এবং এর জন্য সমগ্র জাতি দায়বদ্ধ। সমস্ত রকম ভয়ানক প্রতিকূলতার বিরুদ্ধে শরণার্থীরা যখন বাধ্য হয়ে পরিত্যক্ত, জলা, নিচু, জঙ্গলাকীর্ণ জমিতে জবরদখল কলোনি প্রতিষ্ঠার সংগ্রামে রত ছিলেন, আমরা তখন তাদের পাশে দাড়িয়েছিলাম। কেন্দ্রীয় সরকার রাজি ছিলেন না, তবুও নিঃশর্ত দলিল প্রদানের মাধ্যমে শরণার্থীদের অনুকূলে তাদের দখলীকৃত জমির স্থায়ী বন্দোবস্ত করার জন্য আমরা ক্রমাগত চাপ দিতে থাকি। অবশেষে বামফ্রন্ট সরকার রাজ্য সরকারের জমির উপর বসবাসকারী যোগ্য উদ্বাস্তু পরিবারদের নিঃশর্ত দলিল দেওয়ার একক সিদ্ধান্ত নেন। ফলে, এটা মেনে নেওয়া ছাড়া কেন্দ্রীয় সরকারের শেষ পর্যন্ত কোনও গত্যন্তর রইল না।

৭। যদিও এ রাজ্যে শরণার্থীদের পুনর্বাসন সমস্যা একটা জাতীয় সমস্যা, কেন্দ্রীয় সরকারের পর্যায়ক্রমে হয় অস্বীকার করেছেন নতুবা সহায়তাদানে বিলম্ব করেছেন। বছরের পর বছর অনিচ্ছুক কেন্দ্রীয় সরকার কম অর্থ বরাদ্দ করলেন আর দাবি করতে লাগলেন যে, উদ্বাস্তু সমস্যা বহুলাংশে মেটানো হয়েছে, আর শুধুমাত্র "অবশিষ্ট সমস্যাগুলি" রয়ে গেছে। ১৯৬৭ সালে রাজ্য সরকার এই রাজ্যে পুনর্বাসনের কাজ সম্পূর্ণ করার উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকারের কাছে ২৫০ কোটি টাকা দাবি করলেন। স্বাধীনতার পর কখনও রাজ্য সরকার শরণার্থীদের সমস্যার সুষ্ঠু সমাধানকল্পে কোনো দাবি এর আগে তুলে ধরেননি।

যদিও প্রাক্তন শিবিরবাসী শরণার্থীদের পুনর্বাসনের দাবি মেনে নেওয়া হল, পুনর্বাসন-সংক্রান্ত অন্যান্য জ্বলন্ত সমস্যার সমাধানের ব্যাপারে কেন্দ্রীয় সরকার বিস্ময়করভাবে নীরব থেকে গেলেন। ১৯৭৩ সালে, উদ্বাস্তু পরিবারদের অর্থনৈতিক পুনর্বাসনের মোট ১৫০ কোটি টাকা ব্যয় করার প্রস্তাবসহ একটি "মাস্টার প্ল্যান" পেশ করা হয়। কিন্তু ভারত সরকার ওই "মাস্টার প্ল্যান" বিবেচনা করতে অস্বীকার করেন। এমন কি, কলোনিতে অস্বাস্থ্যকর পরিবেশে বসবাসকারী শরণার্থীদের পরিকাঠামোগত কিছু সুযোগ-সুবিধাদানের যে প্রস্তাব ওই "মাস্টার প্ল্যান" এ করা হয়েছিল এবং যার প্রস্তাবিত ব্যয় ধরা হয়েছিল মাত্র ৩১ কোটি টাকা, কেন্দ্রীয় সরকার তাও অনুমোদন করতে রাজি হলেন না।

৮। পশ্চিমবঙ্গে উদ্বাস্তু পুনর্বাসন অবশিষ্ট সমস্যাবলী মূল্যায়ন করে তার সমাধানকল্পে প্রয়োজনীয় সুপারিশ করার জন্য ভারত সরকার ১৯৭৬ সালের মার্চ মাসে "ওয়ার্কিং গ্রুপ" গঠন করেন। ঐ ওয়ার্কিং গ্রুপ শহর ও গ্রামীণ এলাকার ১,৭০,২৬৯ প্লট সম্বলিত মোট ১০০৮টি উদ্বাস্তু কলোনির পরিকাঠামোগত (যথা পানীয় জল সরবরাহ, পয়ঃপ্রণালী, রাস্তা নির্মাণ, জল নিষ্কাশন, ইত্যাদি) উন্নয়নের জন্য অর্থ বরাদ্দের সুপারিশ করেন। এই রাজ্যে অর্থনৈতিক পুনর্বাসনের জন্যেও অর্থ মঞ্জুরির সুপারিশ করা হয়েছিল। ভারত সরকার এই সমস্ত সুপারিশই মেনে নেন এবং ১৯৭৭ সালে রাজ্য সরকারকে তা জানিয়ে দেওয়া হয়। তবুও আজ পর্যন্ত, তৃতীয় পর্যায়ে অন্তর্ভুক্ত শহর এলাকার কিছু কলোনির উন্নয়নের জন্য মোট বরাদ্দকৃত ৭৮.২৭ কোটি টাকার মধ্যে, কেবলমাত্র ৫৭.৪৪ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে। গ্রামাঞ্চলে অবস্থিত কলোনিগুলির পরিকাঠামোগত উন্নয়নের জন্যে অর্থ বরাদ্দের ব্যাপারে পূর্ব প্রতিশ্রুতি ভারত সরকার এখনও পালন করেননি। অর্থনৈতিক পুনর্বাসনের জন্য রাজ্য সরকারের প্রস্তাব এই নিছক যুক্তিতে খারিজ হয়ে যায় যে, উদ্বাস্তুরা কালের প্রবাহে সাধারণ জনগোষ্ঠীর সঙ্গে মিশে গেছেন।

৯। এই রাজ্যে শরণার্থীদের পুনর্বাসন সমস্যার সার্বিক মূল্যায়নের উদ্দেশ্যে এবং তার সমাধানকল্পে এক বিশদ পরিকল্পনা তৈরি করার জন্যে রাজ্য সরকার ১৯৭৮ সালে তৎকালীন সাংসদ শ্রী সমর মুখার্জির নেতৃত্বে একটি "উদ্বাস্তু পুনর্বাসন কমিটি" গঠন করেন। উক্ত কমিটি ৭৫০ কোটি টাকা ব্যয়ের একটি সুনির্দিষ্ট প্রস্তাব সুপারিশ করেন। কলোনি বৈধকরণের বিষয়টি ছাড়া, প্রতিবেদনে উল্লিখিত অর্থনৈতিক পুনর্বাসনের সুপারিশসহ অন্যান্য প্রধান সুপারিশগুলি কেন্দ্রীয় সরকার কার্যত বিবেচনাই করলেন না।

১০। স্বরাষ্ট্র মন্ত্রকের অভিপ্রায় অনুসারে, রাজ্য সরকারের পক্ষ থেকে আধিকারিকদের একটি দল ওই মন্ত্রকের আধিকারিকদের সঙ্গে আলোচনার উদ্দেশ্যে দিল্লি যান। ওই আলোচনায় জানানো হয় যে, স্বরাষ্ট্র মন্ত্রক শরণার্থী সমস্যার সমাধানকল্পে এককালীন

একটা বন্দোবস্তে আগ্রহী এবং সে অনুযায়ী অর্থ বরাদ্দ করতে রাজি। সেই মতে ১৯৯২ সালের জুন মাসে রাজ্য সরকার মোট ১৭২৬.৫০ কোটি টাকা দাবি করে কেন্দ্রের নিকট প্যাকেজ প্রস্তাব পাঠায়। যে সব প্রধান খাতে অর্থ সাহায্য চাওয়া হয়েছিল, তা হল এইরূপ ঃ

| | | |
|---|---|---|
| (ক) কলোনিগুলোর নিয়মিতকরণ (ব্যাক্তিমালিক ও কেন্দ্রীয় সরকারের বিভাগগুলোকে দেয়) | ২৩.২২ | কোটি টাকা |
| (খ) কলোনিগুলোর নিয়মিতকরণ (স্থানীয় সংস্থা ও অন্যান্য সংস্থাকে দেয়) | ১৫ | কোটি টাকা |
| (গ) কলোনিগুলোর নিয়মিতকরণ (রাজ্য সরকারের জমির দেয়) | ১৩৭ | কোটি টাকা |
| (ঘ) কলোনি উন্নয়ন | ৪০০ | কোটি টাকা |
| (ঙ) অর্থনৈতিক পুনর্বাসন | ১১৫০ | কোটি টাকা |

যদিও ব্যক্তিগত মালিকানাধীন জমির ও কেন্দ্রীয় সরকারের বিভিন্ন বিভাগের জমির জন্য দেয় অর্থ পাওয়া যাচ্ছে, কিন্তু ভারত সরকার, রাজ্য সরকারের বিভিন্ন দপ্তর যে সব জমি ছেড়ে দিচ্ছেন, তার জন্যে ক্ষতিপূরণ দিচ্ছেন না। উক্ত প্যাকেজ প্রস্তাবে উল্লিখিত অন্যান্য দাবিগুলিও কার্যত প্রত্যাখ্যান করা হয়।

১১। ১৯৯২ সালের ২৩ এপ্রিল পশ্চিমবঙ্গ বিধানসভার এক সর্বদলীয় প্রতিনিধিদল কেন্দ্রীয় নগর উন্নয়ন মন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করেন এবং ৪০০ কোটি টাকা দাবি করে একটি যুক্ত স্মারকলিপি পেশ করেন। ঐ স্মারকলিপিতে, ৬০৭টি উত্তর—'৫০ পর্যায়ের কলোনি, যা ওয়ার্কিং গ্রুপের দৃষ্টি এড়িয়ে গিয়েছিল এবং শহর ও গ্রামীণ এলাকায় অবস্থিত অন্যান্য কলোনির উন্নয়নের কথা বলা হয়েছিল। তারপর, ২৩. ৬. ১৯৯৪ তারিখে পশ্চিমবঙ্গ রাজ্য বিধানসভা সর্বসম্মতিক্রমে তৎকালীন প্রধানমন্ত্রী, কেন্দ্রীয় অর্থমন্ত্রী ও যোজনা পর্যদের উপাধ্যক্ষের সঙ্গে দেখা করার জন্য এক সর্বদলীয় প্রতিনিধিদল পাঠানোর সিদ্ধান্ত নেয়। ওই প্রস্তাব অনুসারে আবার একটি সর্বদলীয় প্রতিনিধিদল ১৯৯৪-এর জুলাই মাসে প্রধানমন্ত্রী, অর্থমন্ত্রী এবং যোজনা পর্যদের উপাধ্যক্ষের সঙ্গে দেখা করেন এবং প্রত্যেকের নিকট স্মারকলিপি পেশ করেন। ওই প্রতিনিধিদল রাজ্যের পুনর্বাসন সমস্যা মোকাবিলার জন্য প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করার কথা অত্যন্ত জোরের সঙ্গে উত্থাপন করেন।

১২। ওপরে বর্ণিত এত সব প্রচেষ্টা সত্ত্বেও, কেন্দ্রকে অবস্থার সার্বিক পর্যালোচনার প্রয়োজনীয়তার জন্যে প্রত্যয়ী করা যায়নি। অবশ্য তৃতীয় পর্বের কর্মসূচির অন্তর্গত ৪৪,০০০ শহরাঞ্চলের প্লটের উন্নয়নের জন্য ৭৮ কোটি ২৭ লক্ষ টাকার একটি প্রকল্প কেন্দ্র মঞ্জুর করেন। কিন্তু এই সংখ্যা ১৯৯২ সালের এপ্রিল মাসে সর্বদলীয় প্রতিনিধিবৃন্দের পেশ করা স্মারকলিপিতে বর্ণিত ২,৫০,০০০টি প্লটের চেয়ে অনেক কম। এতদ্সত্ত্বেও, মঞ্জুরীকৃত ৭৮.২৭ কোটি টাকার মধ্যে কেবলমাত্র ৫৭.৪৪ কোটি টাকা এ পর্যন্ত ছাড়া হয়েছে। অবশিষ্ট ২০.৮৩ কোটি টাকায়, ওয়ার্কিং গ্রুপের প্রতিবেদন-বহির্ভূত ৬০৭ গুচ্ছভুক্ত ১১,৭১৪টি শহুরে প্লটের পরিকাঠামোগত উন্নয়নের অনুমতি চেয়ে, রাজ্য সরকার ইতিমধ্যে যে প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছেন, কেন্দ্রীয় সরকার তা এখনও পর্যন্ত অনুমোদন করেননি। রাজ্য সরকারের পক্ষ থেকে ক্রমাগত দাবি করা সত্ত্বেও, কেন্দ্রীয় সরকার গ্রামীণ কলোনি এবং ১৯৫০—উত্তর ৬০৭ গুচ্ছভুক্ত কলোনিগুলির উন্নয়ন প্রকল্পকে কেন্দ্রীয় সহায়তার আওতায় আনেননি।

১৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের তত্ত্বাবধানে যে সমস্ত প্রকল্প বর্তমানে রূপায়িত হচ্ছে, আমি এখন সংক্ষেপে তার উল্লেখ করব।

(ক) অনুমোদিত কলোনিগুলির নিয়মিতকরণের কর্মসূচির অঙ্গ হিসাবে ১৯৯৯-২০০০ আর্থিক বছরে লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছিল ২০০০, সেখানে ইতিমধ্যে ৩,৭৫৬টি দলিল বন্টন করা হয়েছে। এই সংখ্যা ধরলে, এ পর্যন্ত মোট ২,০৫,৮০৯টি দলিল নিবন্ধভুক্ত ও বন্টন করা হয়েছে, যেখানে মোট লক্ষ্যমাত্রা রাখা হয়েছে ২,৪৪,২৩৩ (সংশোধিত)।

(খ) ১৯৯৫ সালে রাজ্য সরকার ৯৯৮টি জবরদখল কলোনি তালিকাভুক্ত করেন ও এই মর্মে সিদ্ধান্ত নেন যে, উক্ত কলোনিগুলির মধ্যে যেগুলি ভারত সরকার দ্বারা এখনও অনুমোদিত হয়নি অথচ সম্পূর্ণভাবে রাজ্য সরকারের জমির উপর অবস্থিত, সেই সমস্ত কলোনিতে বসবাসকারী যোগ্য উদ্বাস্তু পরিবারদের নিঃশর্ত দলিল দেওয়া হবে। আজ পর্যন্ত উক্ত ৯৯৮টি কলোনির মধ্যে ৭৯৬টি কলোনির প্রাথমিক জরিপের কাজ শেষ হয়েছে। বর্তমান আর্থিক বছরে যে ১৩৯টি কলোনির জরিপের কাজ শেষ হয়েছে, তা এই সংখ্যার মধ্যে ধরা হয়েছে। উক্ত ৯৯৮ গুচ্ছভুক্ত ১৩টি কলোনির জমি হস্তান্তরের কাজ শুরু হয়েছে, যাতে ঐ কলোনিগুলিতে বসবাসকারী যোগ্য উদ্বাস্তু পরিবারগুলির নিয়মিতকরণ করা সম্ভব হয়।

প্রসঙ্গত, উক্ত ৯৯৮টি কলোনির স্বীকৃতিদানের জন্য রাজ্য সরকারের প্রস্তাব ভারত সরকার বিবেচনা করতে অক্ষমতা প্রকাশ করেছেন।

(গ) কেন্দ্রীয় সরকারের বরাদ্দকৃত ৫৭.৪৪ কোটি টাকার মধ্যে রাজ্য সরকার গত চার বছরে তৃতীয় পর্বের কর্মসূচির অন্তর্ভুক্ত বিভিন্ন শহরাঞ্চলের কলোনিতে মোট ২৬০টি পরিকাঠামো উন্নয়ন প্রকল্পের কাজ হাতে নিয়েছেন। এর মধ্যে ১২৪টির কাজ সম্পূর্ণ হয়েছে, বাকিগুলিতে কাজ চলছে। প্রসঙ্গত উল্লেখ্য, ওয়ার্কিং গ্রুপের প্রতিবেদন বহির্ভূত ৬০৭ গুচ্ছভুক্ত শহুরে কলোনিগুলির পরিকাঠামোগত উন্নয়নের জন্য বাকি ২০.৮৩ কোটি টাকা ব্যয়ের যে ানুমোদন চাওয়া হয়েছিল, কেন্দ্রীয় সরকার এ যাবত তাতে কোনও অনুমোদন দেননি ও ১৯৯৯-২০০০ আর্থিক বছরে কোনও অর্থ বরাদ্দ হয়নি।

(ঘ) গ্রামীণ এলাকার উদ্বাস্তু কলোনিগুলিতে ন্যূনতম মৌলিক পরিকাঠামো উন্নয়নে ভারত সরকার যদিও অতীতে তাদের দায়বদ্ধতা স্বীকার করে নিয়েছিলেন, পরবর্তী পর্যায়ে কিন্তু ভারত সরকার এ বাবদ প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করতে অস্বীকৃত হলেন। এই পরিস্থিতিতে রাজ্য সরকার পশ্চাৎপদ গ্রামীণ এলাকার উদ্বাস্তু কলোনিতে পরিকাঠামোগত উন্নয়নে অর্থ বরাদ্দ করে আসছেন। বিগত ১৯৯৬-৯৭, ১৯৯৭-৯৮, ১৯৯৮-৯৯ আর্থিক বছর তিনটিতে রাজ্য সরকার বিশেষত গ্রামীণ এলাকার পশ্চাৎপদ উদ্বাস্তু কলোনিতে পরিকাঠামোগত উন্নয়ন বাবদ নজিরবিহীন মোট ১৩.৭২ কোটি টাকা বরাদ্দ করেছেন। এই বরাদ্দকৃত অর্থে ১৪৯টি প্রকল্প হাতে নেওয়া হয়েছে এবং সেগুলি দ্রুত রূপায়িত হচ্ছে। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে রাজ্য সরকার মোট ৯.৮০ কোটি টাকার সংস্থান রেখেছেন, যার সাহায্যে বিগত বছরের অসম্পূর্ণ প্রকল্পসহ মোট ১১৭টি উন্নয়ন প্রকল্প রূপায়ণের পদক্ষেপ নেওয়া হয়েছে। আনুমানিক ৮২টি নতুন প্রকল্প এই হিসাবের অন্তর্ভুক্ত।

(ঙ) বিভিন্ন শিবিরের আবাসিকবৃন্দের পুনর্বাসন কর্মসূচির অঙ্গ হিসাবে, টিটাগড় নারীসদনের আবাসিক পরিবারগুলিকে সেখানেই পুনর্বাসন দেওয়ার কাজ এগিয়ে চলেছে। বাড়ি ভাঙার প্রথম পর্বের কাজ ইতিমধ্যে সম্পন্ন। বাসভবন ভেঙে যে জমি উদ্ধার হয়েছে, সেখানেই ৩২টি আবাসিক পরিবারকে জমি দেওয়া হচ্ছে। দ্বিতীয় পর্বে, বাড়ি ভাঙার কাজ সম্পন্ন হলে, উদ্ধারকৃত জমিতে অবশিষ্ট ২৫টি আবাসিক পরিবারকে

অনুরূপভাবে জমি বন্টন করা হবে। এ ছাড়াও, বিভিন্ন শিবির ও সদনের ১৫টি আবাসিক পরিবারকে চালু প্রকল্পানুযায়ী অর্থ/জমি দিয়ে পুনর্বাসন করা হয়েছে। হাবড়া নারীসদনের আবাসিক পরিবারগুলিকে সেখানেই পুনর্বাসন দেওয়ার পরিকল্পনাটি পুনর্বিবেচনা করে ইতিমধ্যে চূড়ান্ত রূপ দেওয়া হয়েছে। এ ক্ষেত্রে সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে, এই সদনের প্রতিটি যোগ্য পরিবারকে এক ফালি সংলগ্ন জমি-সহ পাশাপাশি ২টি আবাসস্থান দেওয়া হবে যাদের প্রত্যেকটিতে একটি শোওয়ার ঘর, একটি রান্নাঘর ও একটি বারান্দা থাকবে।

(চ) সংশ্লিষ্ট বহুমুখী সরকারি নির্দেশাবলী যাতে অনায়াসলভ্য হয়, সে উদ্দেশ্যে উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের একটি সারগ্রন্থ আগেই প্রকাশিত হয়েছে। বর্তমান বছরে উক্ত সারগ্রন্থের সংশোধিত সংস্করণের কাজ শেষ হয়েছে এবং মুদ্রিত আকারে প্রকাশের অপেক্ষায় আছে।

১৪। রাজ্য সরকারের তীব্র আর্থিক অস্বচ্ছলতা সত্ত্বেও, পূর্ব পাকিস্তান (অধুনা বাংলাদেশ) থেকে আগত শরণার্থীদের দুঃখ-দুর্দশা নিরশনে আমরা আমাদের ভূমিকা যথাসাধ্য পালন করে যাব।

১৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ রাজ্যে শরণার্থীদের পুনর্বাসনের বিবিধ সমস্যা সংক্রান্ত প্রকৃত চিত্র এই সভাকে অবহিত করার যথাসাধ্য চেষ্টা করেছি। এই সমস্যা অতীব জটিল। একদিকে যেমন পরস্পর বিরোধী স্বার্থের সুষ্ঠু মীমাংসা দরকার, অপরদিকে এত বছরের ব্যবধানে সমস্যাগুলোর জটিলতা যে বৃদ্ধি পেয়েছে, তাকে মিটিয়ে ফেলা দরকার। গ্রামীণ কলোনির পরিকাঠামোগত উন্নয়ন এবং শরণার্থী পরিবারের আর্থিক পুনর্বাসনের ক্ষেত্রে পূর্ব প্রতিশ্রুতি পূরণে অর্থ বরাদ্দে ভারত সরকারের উদাসীনতা সমস্যাকে জটিলতর করে তুলেছে। ভারত সরকারের কাছ থেকে এই রাজ্যে বসবাসকারী হতভাগ্য উদ্বাস্তু পরিবারগুলির গণতান্ত্রিক ও মানবিক ন্যায় বিচার আদায়ের ক্ষেত্রে, রাজনৈতিক মতাদর্শ নির্বিশেষে এই সভার সমস্ত মাননীয় সদস্যের অকুণ্ঠ সমর্থনের আবেদন জানাই। উদ্বাস্তু পরিবারগুলির জীবনসংগ্রামে আমরা সর্বদাই তাদের পাশে থেকেছি। আমরা এই প্রয়াস চালিয়ে যেতে বদ্ধপরিকর। এই প্রচেষ্টায় সভার সর্বস্তরের সদস্যের সহযোগিতা কামনা করি।

এই আবেদন রেখে আমি ব্যয়-বরাদ্দের দাবি অনুমোদনের জন্য সভার সকল সদস্যবৃন্দের নিকট বিনীত অনুরোধ রাখছি।

**DEMAND No. 41**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 272,64,78,000 only be granted for expenditure under Demand No. 41, Major Heads : "2202—General Education (Tribal Areas Sub-Plan), 2204—Sports and Youth Services (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Excluding Public Health), (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Public Health) (Tribal Areas Sub-Plan), 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan), 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 2235—Social Security and Welfare (Social Welfare) (Tribal Areas Sub-Plan), 2250—Other Social Services (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Excluding Horticulture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Horticulture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan), 2402—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 2403—Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 2404—Dairy Development (Tribal Areas Sub-Plan), 2406—Forestry and Wild Life (Tribal Areas Sub-Plan), 2408—Food, Storage and Warehousing (Tribal Areas Sub-Plan), 2425—Co-operation (Tribal Areas Sub-Plan), 2435—Other Agricultural Programme (Tribal Areas Sub-Plan), 2501—Rural Development (Tribal Areas Sub-Plan), 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan), 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 2851—Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 2852—Industries (Food and Beverages) (Tribal Areas Sub-Plan), 4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 4250—Capital Outlay on Other Social Services (Tribal Areas Sub-Plan), 4425—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 4702— Capital Outlay on Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 4705—Capital Outlay on Command Area Development (Tribal Areas Sub-Plan), 5054— Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 6225—Loans for Welfare of Scheduled Castes,

Scheduled tribes and Other Backward Classes, 6250—Loans for Other Social Services (Tribal Areas Sub-Plan) and 6425—Loans for Co-operation (Tribal Areas Sub-Plan)'' during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 89,98,35,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Dinesh Chandra Dakua on Demand No. 41 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করতে চাই যে ৪১ নং দাবির অধীনে ব্যয়নির্বাহের জন্য মোট ২৭২,৬৪,৭৮,০০০ (দুইশত বাহাত্তর কোটি চৌষট্টি লক্ষ আটাত্তর হাজার) টাকা মঞ্জুর করা হোক।

মুখ্যখাত ঃ

২২০২—সাধারণ শিক্ষা (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২২০৪—ক্রীড়া ও যুবকল্যাণ (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২২১০—চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য ব্যতীত) (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২২১০—চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য) (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২২১৫—জল সরবরাহ ও অনাময় (বায়ু ও জলদূষণ রোধ ব্যতীত) (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২২২৫—তফসিলি জাতি, তফসিলি আদিবাসী ও অন্যান্য অনগ্রসর শ্রেণীর কল্যাণ

২২৩০—শ্রম এবং কর্মসংস্থান (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২২৩৫—সামাজিক নিরাপত্তামূলক কল্যাণ (সমাজ কল্যাণ) (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২২৩৬—পুষ্টি (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২২৫০—অন্যান্য সামাজিক কল্যাণ (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২৪০১—শস্যপালন (রাষ্ট্রায়ত্ত সংস্থা এবং উদ্যানবিদ্যা ও সব্জি ফসল ব্যতীত) (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২৪০১—শস্যপালন (উদ্যানবিদ্যা ও সব্জি ফসল) (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২৪০২—মৃত্তিকা ও জল সংরক্ষণ (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২৪০৩—পশুপালন (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২৪০৩—দোহ উন্নয়ন (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২৪০৫—মৎস্য চাষ (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২৪০৬—বনবিদ্যা ও বন্যপ্রাণী (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২৪০৮—খাদ্যবস্তু, ভান্ডারজাতকরণ ও পণ্যাগারে রক্ষা (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২৪২৫—সমবায় (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২৪৩৫—কৃষি বিষয়ক অন্যান্য কর্মসূচি (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২৫০১—গ্রামোন্নয়নের জন্য বিশেষ কর্মসূচি (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২৫১৫—অন্যান্য গ্রামোন্নয়ন কর্মসূচি (সমষ্টি উন্নয়ন) (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২৫৭৫—অন্যান্য বিশেষ এলাকাভিত্তিক কর্মসূচি (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২৭০২—ক্ষুদ্র সেচ (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২৮৫১—গ্রামীণ ও ক্ষুদ্র শিল্প (রাষ্ট্রায়ত্ত সংস্থা ব্যতীত) (আদিবাসী এলাকা উপ-যোজনা)

২৮৫২—শিল্প (খাদ্য ও পানীয়) (আদিবাসী এলাকা উপ-যোজনা)

৪২১০—চিকিৎসা ও জনস্বোস্থ্যর জন্য মূলধন বিনিয়োগ (জনস্বাস্থ্য ব্যতীত) (আদিবাসী এলাকা উপ-যোজনা)

৪২২৫—তফসিলি জাতি, তফসিলি আদিবাসী ও অন্যান্য অনগ্রসর শ্রেণীর কল্যাণের জন্য মূলধন বিনিয়োগ

৪২৫০—অন্যান্য সামাজিক পরিষেবার জন্য মূলধন বিনিয়োগ (আদিবাসী এলাকা উপ-যোজনা)

৪৪০১—শস্যপালন ক্ষেত্রে মূলধন বিনিয়োগ (রাষ্ট্রায়ত্ত সংস্থা, উদ্যানবিদ্যা ও সব্জি ফসল ব্যতীত) (আদিবাসী এলাকা উপ-যোজনা)

৪৪০১—শস্যপালন ক্ষেত্রে মূলধন বিনিয়োগ (উদ্যানবিদ্যা ও সব্জি ফসল) (আদিবাসী এলাকা উপ-যোজনা)

৪৪২৫—সমবায় ক্ষেত্রে মূলধন বিনিয়োগ (আদিবাসী এলাকা উপ-যোজনা)

৪৪৩৫—অন্যান্য কৃষিভিত্তিক কর্মসূচির জন্য মূলধন বিনিয়োগ (আদিবাসী এলাকা উপ-যোজনা)

৪৭০২—ক্ষুদ্র সেচের জন্য মূলধন বিনিয়োগ (আদিবাসী এলাকা উপ-যোজনা).

৪৭০৫—কম্যান্ড এলাকা উন্নয়নের জন্য মূলধন বিনিয়োগ (আদিবাসী এলাকা উপ-যোজনা)

৪৮৫১—গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পের জন্য মূলধন বিনিয়োগ (রাষ্ট্রায়ত্ত সংস্থা ব্যতীত) (আদিবাসী এলাকা উপ-যোজনা)

৫০৫৪—সড়ক ও সেতুর জন্য মূলধন বিনিয়োগ (আদিবাসী এলাকা উপ-যোজনা)

৬২২৫—তফসিলি জাতি ও তফসিলি আদিবাসী ও অন্যান্য অনগ্রসর শ্রেণীর কল্যাণের জন্য ঋণ

৬২৫০—অন্যান্য সামাজিক পরিষেবার জন্য ঋণ (আদিবাসী এলাকা উপ-যোজনা)

৬৪২৫—সমবায় ক্ষেত্রে ঋণ (আদিবাসী এলাকা উপ-যোজনা)

৬৫৭৫—অন্যান্য বিশেষ এলাকাভিত্তিক কর্মসূচির জন্য ঋণ (রাষ্ট্রায়ত্ত সংস্থা ব্যতীত) (আদিবাসী এলাকা উপ-যোজনা)

৬৮৫১—গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পের জন্য ঋণ (রাষ্ট্রায়ত্ত সংস্থা ব্যতীত) (আদিবাসী এলাকা উপ-যোজনা)

'ভোট-অন-অ্যাকাউন্ট' বাজেটে ইতিমধ্যেই গৃহীত ৮৯,৯৭,৩৫,০০০ (উননব্বই কোটি সাতানব্বই লক্ষ পঁয়ত্রিশ হাজার) টাকা এই ব্যয়-বরাদ্দের অন্তর্ভুক্ত।

২। যে সমস্ত কাজকর্ম এই বিভাগের কর্মসূচিতে অন্তর্ভুক্ত সেগুলিকে প্রধানত চারটি শ্রেণীতে ভাগ করা যায়, (ক) জাতি জ্ঞাপক শংসাপত্র প্রদান এবং চাকুরিতে ও শিক্ষা

প্রতিষ্ঠানে সংরক্ষণ বলবৎ করা, (খ) তফসিলি জাতি ও তফসিলি আদিবাসী সম্প্রদায়ের শিক্ষাগত মানোন্নয়নের জন্য কর্ম-প্রকল্প, (গ) সাংস্কৃতিক বিকাশের জন্য কর্ম-প্রকল্প এবং (ঘ) অনগ্রসর শ্রেণীর অর্থনৈতিক উন্নয়নের জন্য কর্ম-প্রকল্প।

৩। বিভিন্ন সময়ে সংশোধিত ১৯৭৬ সালের পশ্চিমবঙ্গ তফসিলি জাতি ও তফসিলি আদিবাসী (কৃত্যক ও পদসমূহে শূণ্যতার ক্ষেত্রে সংরক্ষণ) আইন অনুযায়ী যে ক্ষেত্রে কোনও একটি বিশেষ পদে/পদসমূহে/ক্যাডারে যখন যেমন শূণ্যতা ঘটবে সেই ক্ষেত্রে চাকুরিতে সংরক্ষণ বলবৎ করার রোস্টার নীতি পালন করতে হবে। আর কোনও বিশেষ পদের/পদসমূহের/ ক্যাডারের ক্ষেত্রে সেরকম স্থায়ী সংরক্ষণ নেই। এর ফলে, কোনও নির্দিষ্ট সময়কালে কোনও বিশেষ সম্প্রদায়ের জন্য কোনও একটি নির্দিষ্ট পদ সংরক্ষিত থাকলেও পরবর্তীকালে ঐ পদে শূণ্যতার ক্ষেত্রে পদটি সাধারণ প্রার্থীদের জন্য উন্মুক্ত হতে পারে। একটি মাত্র পদ রয়েছে এরকম ক্যাডারসমূহের ক্ষেত্রে পালাক্রমে বা অনুরূপ পদের একত্রীকরণ করে যে সংরক্ষণ করা যাবে না এই মর্মে সুপ্রিম কোর্টের একটি সাম্প্রতিকতম রায় বেরিয়েছে। এই রায়ের ফলে রাজ্য সরকার, পঞ্চায়েত এবং অন্যান্য রাজ্য সরকারি সংস্থার বিভিন্ন স্তরে এই ধরনের একমাত্র পদের ক্যাডারগুলিতে যে বহুসংখ্যক শূণ্য পদের সৃষ্টি হয় সেগুলি সংরক্ষণ আইনের বিধানের আওতার বাইরে চলে যাবে। সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষের স্বার্থে একমাত্র ক্যাডার-বিশিষ্ট পদগুলিকে সংরক্ষণের আওতাভুক্ত রাখার জন্য রাজ্য সরকার এই বিষয়টি নিয়ে ভারত সরকারের সঙ্গে আলোচনা করেছে যাতে তারা প্রয়োজনে সংবিধান সংশোধন করে উপযুক্ত আইনি বিধান তৈরি করতে পারেন। মুখ্যমন্ত্রীও এই বিষয়টি ভারতের প্রধানমন্ত্রীর কাছে উত্থাপন করেছেন।

রাজ্য সরকার ৬০টি অন্যান্য অনগ্রসর শ্রেণীকে এ যাবৎ স্বীকৃতি দিয়েছে। এই সমস্ত জাতির মধ্যে কেন্দ্রীয় সরকার আগের বছর অবধি শুধুমাত্র ২৬টি অন্যান্য অনগ্রসর শ্রেণীকে স্বীকৃতি দিয়েছে। ১৯৯৯-২০০০ সালে কেন্দ্রীয় সরকার অন্যান্য অনগ্রসর শ্রেণীভুক্ত আরও ৪টি শ্রেণীকে স্বীকৃতি দিয়েছে। এভাবে স্বীকৃতি না পাওয়া জাতির অবশিষ্ট মানুষ কেন্দ্রীয় সরকারের অর্থ-সংস্থান-প্রাপ্ত সংস্থাগুলিতে সংরক্ষণের সুবিধা থেকে বঞ্চিত হতে থাকেন এবং তাদের জন্য অন্যান্য অনগ্রসর শ্রেণীর স্বীকৃতি দানের উদ্দেশ্যটি বহুলাংশেই অর্থহীন হয়ে যায়।

তফসিলি জাতি ও তফসিলি আদিবাসী শংসাপত্র প্রদানের কাজ ত্বরান্বিত করার উদ্দেশ্যে আবেদনপত্রগুলির ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণের জন্য আমরা একটি বিশদ অথচ সরলীকৃত পদ্ধতি প্রস্তুত করেছি।

আগে, পদোন্নতির ক্ষেত্রে সংরক্ষণের বিষয়টি ৬,০০০ টাকার নিচে বেতনক্রমের সমস্ত পদেই প্রযোজ্য ছিল। বেতন সংশোধনের ফলে ১. ১. ১৯৯৬ থেকে এই উর্ধ্বসীমা বৃদ্ধি পেয়ে ১৮,৩০০ টাকা হয়েছে।

৪। তফসিলি জাতি ও তফসিলি আদিবাসী সম্প্রদায়ের বিকাশ ও উন্নয়নের ক্ষেত্রে এই বিভাগের শিক্ষা সংক্রান্ত কর্ম-প্রকল্পগলি একটি গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে। বিপুল সংখ্যক তফসিলি জাতি ও তফসিলি আদিবাসীভুক্ত ছাত্রদের প্রোৎসাহ ও সহায়তা দেওয়া হয়।

প্রাক্-মাধ্যমিক তফসিলি জাতি ও তফসিলি আদিবাসীভুক্ত আবাসিক ছাত্রদের আবাসিক ব্যয় মেটানোর কর্ম-প্রকল্পটি চালু রয়েছে। বর্তমানে, প্রাক্-মাধ্যমিক স্তরের প্রায় ৩২,০০০ জন তফসিলি জাতি ও প্রায় ২৮,০০০ জন তফসিলি আদিবাসী ছাত্র-ছাত্রী হোস্টেলে থাকার খরচ পাচ্ছে।

তফসিলি জাতি ও তফসিলি আদিবাসীভুক্ত 'ডে স্কলারদের' ভরণপোষণ ব্যয় মেটানোর প্রকল্পটি চালু রয়েছে। বর্তমানে, মোট ১,১০,০০০ জন তফসিলি জাতি ও ৮০,০০০ জন তফসিলি আদিবাসীভুক্ত 'ডে স্কলার' এই কর্ম-প্রকল্পের আওতাধীন হয়েছে।

প্রাক্-মাধ্যমিক স্তরে তফসিলি আদিবাসী ছাত্রদের আবশ্যিক ব্যয় মঞ্জুরির জন্য একটি অতিরিক্ত অর্থ-সংস্থানের ব্যবস্থা হয়েছে।

প্রাক্-মাধ্যমিক স্তরে তফসিলি জাতি ও তফসিলি আদিবাসী ছাত্র-ছাত্রীদের বই ও পরীক্ষার ফি বাবদ অনুদান হিসাবে অর্থ প্রদানের কর্ম-প্রকল্পটি চালু রয়েছে। চলতি বছরে প্রায় ১৩ লক্ষ তফসিলি চাত্র-ছাত্রী ও ২ লক্ষ তফসিলি আদিবাসী ছাত্র-ছাত্রী ও ২ লক্ষ তফসিলি আদিবাসী ছাত্র-ছাত্রী এর সুবিধা পেয়েছে।

অন্যান্য প্রাক্-মাধ্যমিক কর্ম-প্রকল্পগুলির মধ্যে রয়েছে পঞ্চম শ্রেণী থেকে দশম শ্রেণীতে পাঠরতা তফসিলি জাতি ও তফসিলি আদিবাসী চাত্রীদের জন্য বিশেষ মেধা বৃত্তি। চলতি বছরে এই প্রকল্পের অধীনে প্রায় ২,৪০০ জন ছাত্রী বিদ্যালয়ে ভাল ফল করার জন্য বৃত্তি পেয়েছে।

তফসিলি জাতি ও তফসিলি আদিবাসী মেধাবী ছাত্র-ছাত্রীদের নবম শ্রেণী থেকে দ্বাদশ শ্রেণী পর্যন্ত মাসিক ৪০০ টাকার এক অতিরিক্ত সহায়তা দানের আরও একটি কর্ম-প্রকল্প আমাদের আছে। চলতি বছরে এই কর্ম-প্রকল্পের অধীনে ১,২০০ ছাত্র-ছাত্রী উপকৃত হয়েছে।

যোগ্য তফসিলি জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রীরা যাতে শিক্ষা সম্পূর্ণ করতে সমর্থ হয় সেজন্য তারা মাধ্যমিকোত্তর পাঠক্রমের বিভিন্ন ধারায় শিক্ষা লাভের জন্য মাধ্যমিকোত্তর বৃত্তি পায়। চলতি বছরে প্রায় ১,২০,০০০ তফসিলি জাতির ছাত্র-ছাত্রী ও প্রায় ১১,০০০ আদিবাসী ছাত্র-ছাত্রী মাধ্যমিকোত্তর ছাত্র বৃত্তি প্রদান কর্ম-প্রকল্পের আওতাধীন হয়েছে। এই কর্ম-প্রকল্পের অধীনে যোগ্যতা অর্জনকারী ছাত্র-ছাত্রীর সংখ্যা প্রতি বছর বেড়েই চলেছে এবং চলতি বছরে এই খাতে মোট ১৫.৫৬ কোটি টাকার প্রয়োজন।

মাধ্যমিকোত্তর ছাত্র-ছাত্রীদের স্থান-সংকুলানের জন্য রাজ্যের বিভিন্ন স্থানে এই বিভাগের চালু ৪০টি কেন্দ্রীয় ছাত্রাবাস রয়েছে। এর মধ্যে ৮টি ছাত্রাবাস এ বছরে খোলা হয়েছে। অন্য ৩টি ছাত্রাবাস প্রায় সম্পূর্ণ হয়ে গেছে এবং আরও ৯টি ছাত্রাবাস নির্মাণের কাজ চলছে।

দরিদ্র্য তফসিলি জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রীরা যাতে তাদের পড়াশোনা চালিয়ে যেতে পারে সেজন্য তার অনুকূল পরিবেশ সৃষ্টির উদ্দেশ্যে এই বিভাগ বেশ কয়েকটি আশ্রমাবাস স্থাপন করেছে। রাজ্য জুড়ে মোট ৭,২০০ জন আবাসিকের জন্য ২৩৬টি আশ্রমাবাস রয়েছে। এই আশ্রমাবাসগুলি প্রাথমিক বিদ্যালয় উচ্চ বিদ্যালয়ের সঙ্গে যুক্ত। কেন্দ্রীয় ছাত্রাবাস ও আশ্রমাবাসগুলি ছাড়াও অতিরিক্ত প্রায় ১,১৯৭টি বিদ্যালয় সংলগ্ন ছাত্রাবাস আছে। এর মধ্যে ১,০৫৪টি বালকদের জন্য ও ১৪৩টি বালিকাদের জন্য। এইসব আবাসগুলিতে তফসিলি জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রীরা বাস করে বলে তাদের আবাসিক ব্যয়ভার এই বিভাগই বহন করে। প্রায় ৬০,০০০ ছাত্র-ছাত্রী এই কর্ম-প্রকল্পের অধীনে সহায়তা লাভ করছে।

বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর, জলপাইগুড়ি ও মালদা জেলার আদিবাসী অধ্যুষিত ব্লকগুলিতে পাঁচটি আবাসিক বিদ্যালয় স্থাপনের জন্য স্থান নির্বাচন ও জমি হস্তান্তরের প্রক্রিয়া চলছে।

সরকারি চাকুরিতে প্রবেশের পরীক্ষায় প্রস্তুতির জন্য প্রাক্-পরীক্ষা প্রশিক্ষশ কেন্দ্রগুলি তফসিলি জাতি ও আদিবাসী প্রার্থীদের সাহায্য করে। প্রাক্-পরীক্ষা প্রশিক্ষণ কেন্দ্রগুলিতে আবাসিক সুবিধা দানের সিদ্দান্তও গৃহীত হয়েছে। জলপাইগুড়ি প্রাক্-পরীক্ষা প্রশিক্ষণ কেন্দ্রের জন্য বাড়ি তৈরির কাজ শুরু হয়েছে এবং বর্ধমানে প্রাক-পরীক্ষা প্রশিক্ষণ কেন্দ্রের জন্য জমি পাওয়া গিয়াছে।

গত বছর উত্তর ২৪-পরগনায় একটি বৃত্তি-প্রশিক্ষণ কেন্দ্র খোলা হয়েছে এবং বাঁকুড়ার কেন্দ্রটির নির্মাণের কাজ চলছে।

৫। আদিবাসী ভাষা ও সংস্কৃতি বিকাশের জন্য এই বিভাগ অনেকগুলি কর্মসূচি গ্রহণ করেছে। সাঁওতালি ভাষা শিক্ষার উৎসাহ দানের জন্য বৃত্তি মঞ্জুর করা হয়েছে। একাঙ্ক নাটক প্রতিযোগিতা অনুষ্ঠিত হচ্ছে এবং এতে উৎসাহ বাড়ছে। এই বিভাগ প্রখ্যাত ব্যক্তিদের সম্মান জানানোর জন্য গুণীজন সম্বর্ধনা অনুষ্ঠানের আয়োজন করছে।

ভাওয়াইয়া প্রতিযোগিতাটি উত্তরবঙ্গের জনসাধারণের মধ্যে একটি সংহতিমূলক সচেতনতা সৃষ্টি করেছে। এ বছর একাদশ সারা-বাংলা প্রতিযোগিতাটি শিলিগুড়ির শিবমন্দিরে প্রবল উৎসাহ উদ্দীপনার মধ্যে অনুষ্ঠিত হয়।

৬। তফসিলি জাতি ও তফসিলি আদিবাসী উন্নয়ন ও অর্থ নিগমের মূল কর্মসূচিই হল দারিদ্র্য-সীমার নিচে থাকা তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত পরিবারগুলির জন্য পরিবার অভিমুখী প্রকল্পসমূহের রূপায়ণ। এই কর্ম-প্রকল্পের অধীনে নিগম ভরতুকি, প্রান্তিক অর্থ ও ব্যাঙ্ক ঋণের মাধ্যমে এই সব পরিবারকে সহায়তা দান করে থাকে। এ বছর এখনও পর্যন্ত ২৩,৬০০টি তফসিলি জাতিভুক্ত পরিবার ও ৭,৫২২টি তফসিলি আদিবাসীভুক্ত পরিবারকে এর আওতায় এনে তাদের ভরতুকি হিসাবে ১৭.৫৮ কোটি টাকা, প্রান্তিক অর্থ হিসাবে ৪৯ লক্ষ টাকা এবং ব্যাঙ্ক ঋণ হিসাবে ১৪.৭৬ কোটি টাকা দেওয়া হয়েছে। এই কর্ম-প্রকল্পগুলি নানান কর্মক্ষেত্রে বিস্তৃত—যেমন কৃষি, হংাস-মুরগি পালন, পশু পালন, পরিবহন ইত্যাদি। দারিদ্র্য-সীমার নিচে বসবাসকারী পরিবারগুলির জন্য অতিরিক্ত আয়ের ব্যবস্থা করাই এর লক্ষ্য।

নিগম দারিদ্র্য-সীমার অর্ধেকেরও কম আয় বিশিষ্ট ব্যক্তিদের জন্যও আয় উৎপাদক কর্ম-প্রকল্পসমূহ রূপায়িত করে থাকে। এই সমস্ত কর্ম-প্রকল্প কৃষি, পরিবহন, ক্ষুদ্র শিল্প, মৎস্য চাষ ইত্যাদির মতো কর্মক্ষেত্র জুড়ে বিস্তৃত। বর্তমান আর্থিক বছরে নিগম বিভিন্ন কর্ম-প্রকল্পের অধীনে ৯১৫ জন উপকারভোগীকে সহায়তা দান করেছে এবং ১ কোটি টাকার বেশি ভরতুকি ও প্রায় ৩.৭ কোটি টাকার ব্যাঙ্ক ঋণ মঞ্জুর করেছে। নিগম সম্প্রতি দারিদ্র্য-সীমার নিচে বসবাসকারী তফসিলি জাতি ও তফসিলি আদিবাসী মহিলাদের জন্য স্থায়ী আয় উৎপাদনশীল গৃহ-দোহশালা কর্ম-প্রকল্প রূপায়ণের উদ্দেশ্যে মহিলাদের প্রাথমিক সমবায় সমিতি সংগঠিত করেছে। নিগমের তত্ত্বাবধানে দুগ্ধ প্রক্রিয়াকরণ ও বিপণনের জন্য দৈনিক ১০,০০০ লিটার ধারণ-ক্ষমতা সম্পন্ন চিলিং প্ল্যান্ট স্থাপন করা হয়েছে। এছাড়াও নিগম সাফল্যের সঙ্গে সমবায় ভিত্তিতে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের নিয়ে ১,২০০টি ক্ষুদ্র সেচ কর্ম-প্রকল্প রূপায়িত করেছে।

অনগ্রসর শ্রেণী উন্নয়ন ও অর্থ নিগম অন্যান্য অনগ্রসর শ্রেণীভুক্ত দারিদ্র্য-সীমার অর্ধেকেরও কম আয় বিশিষ্ট ব্যক্তিদের স্বনিযুক্তি কর্ম-প্রকল্পসমূহের জন্য ঋণ সহায়তা

দিয়ে থাকে। নিগম সম্প্রতি ঋণ দানের কর্মকান্ড শুরু করেছে। চলতি আর্থিক বছরে ১৪৫টি ক্ষেত্রে প্রায় ১ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে।

পশ্চিমবঙ্গ আদিবাসী উন্নয়ন সমবায় নিগম লিমিটেডের অধীনে ১২০টি বৃহদাকারা বহুমুখী সমবায় সমিতি (ল্যাম্পস্) এবং দুটি মহিলা সমবায় রয়েছে। ১৯৯৯-২০০০ সালে বৃহদাকার বহুমুখী সমবায় সমিতিগুলি সাধারণ কৌ বনজ সম্পদ সংগ্রহের কাজে রত ছিল এবং এই সব অঞ্চলে আদিবাসী জনসমষ্টির ৫২৭.৯০৩ মেট্রিক টন কেন্দু পাতা সংগ্রহের মাধ্যমে ৬৮,৬২৭টি শ্রমদিবস ও ২৬৪.৬৮০ মেট্রিক টন শালবীজ সংগ্রহের মাধ্যমে ১৩,২৩৪টি শ্রমদিবস সৃষ্টি করেছিল। বর্তমান আর্থিক বছরে আদিবাসীভুক্ত মানুষেরা যাতে তাদের সংগ্রহের জন্য বর্ধিত মূল্য পেতে পারেন তা সুনিশ্চিত করতে শালবীজের সংগ্রহ মূল্য মেট্রিক টন প্রতি ১,৭৫০ টাকা থেকে বাড়িয়ে ২,০০০ টাকা করা হয়েছে।

বৃহদাকার বহুমুখী সমবায় সমিতিগুলির কর্মকান্ড অন্যান্য ক্ষেত্রেও ছড়িয়ে দেওয়া হচ্ছে। এ বছর ল্যাম্পস্ প্রায় ২২০ হেক্টর ভূমিতে বনের গাছ কাটার কাজ হাতে নিয়েছিল। শ্রম অভিমুখী কাজের ভার নেবার জন্য দক্ষিণ দিনাজপুরের জলঘর 'ল্যাম্পস্'-কে ১ লক্ষ টাকা এবং বাঁকুড়ার ডি. আর. এম. এস. ল্যাম্পস্কে ১০ লক্ষ টাকা প্রদান করা হয়েছে। বাঁকুড়া জেলার রায়পুরে একটি হিমঘর নির্মাণের জন্য ডি. আর. এম. এস. ল্যাম্পস্-এর অনুকূলে শেয়ার মূলধন হিসাবে ৬০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। এর নির্মাণের কাজ এগিয়ে চলেছে।

এই বিভাগ জেলা কল্যাণ কমিটিগুলির সুপারিশে তফসিলি জাতি ও তফসিলি আদিবাসী অধ্যুষিত অঞ্চলে সড়ক নির্মাণ, সেতু, কালভার্ট, পানীয় জল সরবরাহ প্রকল্প ইত্যাদির মতো পরিকাঠামোগত উন্নয়নের জন্য টাকার যোগান দিয়ে থাকে। স্থানীয় জনসমষ্টির অনুভূত চাহিদার কথা বিবেচনা করে তফসিলি জাতি/তফসিলি আদিবাসী অঞ্চলগুলিতে পরিকাঠামোগত উন্নয়নের জন্য চলতি বছরে তফসিলি জাতিদের জন্য ৮.৪৫ কোটি টাকা এবং তফসিলি আদিবাসীদের জন্য ৮.৩৯ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে এছাড়াও এই প্রথম এই বিভাগ ন্যূনতম প্রাথমিক কর্ম-প্রকল্পসমূহের অধীনে বিভিন্ন কর্ম-প্রকল্প হাতে নিয়েছে।

এই বিভাগ ও অন্যান্য বিভাগগুলির দ্বারা রূপায়িত শিক্ষামূলক ও অর্থনৈতিক উন্নয়ন প্রকল্পগুলির মাধ্যমে কিছুটা অগ্রগতি যে অর্জিত হয়েছে তা অনস্বীকার্য, তবে এখনও অনেক কিছুই করার আছে এবং সব বিভাগ, পঞ্চায়েত ও আমাদের প্রত্যেকের সম্মিলিত প্রয়াসই আমাদের তুলনামূলকবাবে স্বল্প সুবিধা-প্রাপক ভ্রাতৃবর্গের শিক্ষাগত ও অর্থনৈতিক উন্নয়ন সুনিশ্চিত করতে পারে।

এই বলে আমি এই বাজেট-বরাদ্দ এই সভায় বিবেচনা ও অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 42

### Major Heads : 2235—Social Security and Welfare (Social Welfare) and 4235—Capital Outlay on Social Security and Welfare (Social Welfare)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 342,78,35,000 only be granted for expenditure under Demand No. 42, Major Heads : "2235—Social Security and Welfare (Social Welfare) and 4235—Capital Outlay on Social Security and Welfare (Social Welfare)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 113,11,86,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Biswanath Chowdhury on Demand Nos. 42, & 43 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৪২ নং অভিযাচনের অন্তর্গত "২২৩৫—সোশ্যাল সিকিউরিটি অ্যান্ড ওয়েলফেয়ার (সোশ্যাল ওয়েলফেয়ার" খাতে ২০০০-২০০১ আর্থিক বছরের জন্য মোট ৩৩৯,৫৮,৩৫,০০০ (তিন শত উনচল্লিশ কোটি আটান্ন লক্ষ পঁয়ত্রিশ হাজার) টাকা মাত্র এবং ৪৩ নং অভিযাচনের অন্তর্গত '২২৩৬—নিউট্রিশন' খাতে ঐ আর্থিক বছরের জন্য মোট ৪৪,৭৭,১৬,০০০ (চুয়াল্লিশ কোটি সাতাত্তর লক্ষ ষোল হাজার) টাকা মাত্র ব্যয় বাবদ অনুমোদনের জন্য উপস্থাপিত করছি এর মধ্যে ভোট-অন অ্যাকাউন্ট খাতে মঞ্জুরিকৃত যথাক্রমে মোট ১১২,০৬,২৬,০০০ (এক শত বারো কোটি ছয় লক্ষ ছাব্বিশ হাজার) টাকা মাত্র ও মোট ১৪,৭৭,৪৬,০০০ (চোদ্দ কোটি সাতাত্তর লক্ষ ছেচল্লিশ হাজার) টাকা মাত্র অন্তর্গত।

২০০০-২০০১ আর্থিক বছরের ৪২ নং ও ৪৩ নং অভিযাচনের ব্যয়-বরাদ্দের সম্পর্কে আমি আপনার অনুমতিসহ এই বিভাগের কর্মধারার অন্তর্ভুক্ত বিভিন্ন চালু প্রকল্প

রূপায়ণের এবং সাফল্যের সংক্ষিপ্ত বিবরণ মাননীয় সদস্যবৃন্দের অবগতির জন্য পেশ করছি।

২। সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্প

আমাদের ভবিষ্যৎ নিহিত আছে সকল শিশুর অস্তিত্ব উন্নতি ও সুরক্ষার অধিকার সুনিশ্চিত করার মধ্যে। শিশুর সামগ্রিক উন্নতি সাধনের জন্য আমার দপ্তর সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্প (আই. সি. ডি. এস.) রূপায়ণ করে আসছে। ১৯৭৫ সালে প্রাথমিক পর্যায়ে ২টি প্রকল্প চালু ছিল, বর্তমানে আমাদের ৩৫৮টি অনুমোদিত প্রকল্প আছে। কেন্দ্রীয় সরকার ৬৪টি প্রকল্প চালু করতে নিষেধ করার ফলে আমরা অনুমোদিত ঐ ৩৫৮টি প্রকল্প রূপায়ণের লক্ষ্যমাত্রায় পৌঁছাতে পারিনি। যাই হোক, আমরা বিষয়টি নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কতাবার্তা চালাচ্ছি এবং আশা করা যায় প্রকল্পগুলির কয়েকটি শীঘ্র চালু করা যাবে। বর্তমানে পরিপূরক পুষ্টি কর্মসূচি (এস. এন. পি.) ২৮০টি প্রকল্পে চালু আছে। খুব শীঘ্রই বাকি প্রকল্পগুলিতে পুষ্টি কর্মসূচি চালু হবে। বর্তমানে ৩০.৫৬ লক্ষ সুবিধাভোগী ৩৮,২০০টি অঙ্গনওয়ারি কেন্দ্রের মাধ্যমে এই প্রকল্পের পরিষেবায় উপকৃত হচ্ছেন। ৬ বছর বয়স পর্যন্ত শিশুদের পরিপূরক পুষ্টি, রোগ প্রতিষেধক, স্বাস্থ্য পরীক্ষা, প্রথাবহির্ভূত শিক্ষা ও পুষ্টি বিষয়ে পরিষেবা দেওয়া হয়। গর্ভবতী মহিলা ও প্রসূতিগণও স্বাস্থ্যরক্ষা ও পরিপূরক পুষ্টির মাধ্যমে উপকৃত হচ্ছেন। অঙ্গনওয়ারি কেন্দ্রগুলির মাধ্যমে মহিলা ও শিশু উন্নয়নের পরিষেবাগুলি পরিচালিত হচ্ছে। পরিপূরক পুষ্টি-পরিষেবা বছরে ২৫০-৩০০ দিন চালু আছে। বর্তমানে CARE নামক আন্তর্জাতিক সংস্থা পশ্চিমবঙ্গে ১১৯টি প্রকল্পে পরিপূরক পুষ্টির খাদ্য দিচ্ছেন। বাকি প্রকল্পগুলিতে স্থানীয় খাদ্যের মাধ্যমে পুষ্টি প্রকল্প চালু আছে। পতিতা অধ্যুষিত এলাকায় এই প্রকল্পের মাধ্যমে কলকাতায় মহিলা ও শিশুদের পরিষেবা দেওয়া হচ্ছে।

৩। উদিশা

সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্পের সাফল্যের জন্য কর্মিদের উন্নত মানের প্রশিক্ষণ অত্যন্ত জরুরি বলে স্বীকৃত। এই বিষয়টি বিবেচনা করে আমরা শিশু পরিচর্যাকারিদের উন্নতমানের প্রশিক্ষণ দেওয়ার জন্য 'উদিশা' নামক প্রকল্প রূপায়িত করছি। শিশুদের অস্তিত্ব বিকাশ ও উন্নয়নের জন্য এই জাতীয় প্রশিক্ষণ অত্যন্ত জরুরি। 'উদিশা'র মূল কথা হ'ল শিশু বিকাশ সেবা প্রকল্পের কর্মীগণ হবেন সামাজিক পরিবর্তনের বাহক। শুধুমাত্র শিশু বিকাশ সেবা প্রকল্পের কর্মিদের মধ্যে প্রশিক্ষণ সীমাবদ্ধ না রেখে সরকারি, বেসরকারি সংস্থা ও প্রতিষ্ঠানের সেই সব কর্মীদের এই প্রশিক্ষণ দেওয়া হবে যারা শিশু ও নারী বিকাশের কর্মধারার সাথে যুক্ত। আমরা আশাকরি, শিশু বিকাশ প্রকল্পে 'উদিশা' হবে এক নূতন পথের দিশারি।

**৪। বালিকা সমৃদ্ধি যোজনা, ইন্দিরা মহিলা যোজনা, বয়ঃপ্রাপ্ত বালিকা প্রকল্প**

কন্যা সন্তানের সামাজিক অবস্থানের উন্নতি ও তাদের মায়েদের প্রতি চিরাচরিত সামাজিক দৃষ্টিভঙ্গির পরিবর্তন সুদূরপ্রসারী কর্মকৌশল হিসাবে পশ্চিমবঙ্গে বালিকা সমৃদ্ধি যোজনা রূপায়িত হচ্ছে। এই প্রকল্পে দারিদ্র্য সীমার নিচে বসবাসকারী মা'দের কন্যা সন্তা জন্মগ্রহণের পর ৫০০ (পাঁচশত) টাকা অনুদান দেওয়া হয়। পরিবার প্রতি দুটি কন্যা সন্তানের জন্য এই সুবিধা পাওয়া যায়।

পুরুলিয়া ও বাঁকুড়া জেলায় ৭টি করে ব্লকে ইন্দিরা মহিলা যোজনা চালু আছে। মহিলাদের সামর্থ সৃষ্টি, আয় ও সচেতনতা বৃদ্ধি এই প্রকল্পের প্রাথমিক উদ্দেশ্য। নারী বিকাশের ক্ষেত্রে বিভিন্ন প্রকল্পের সমন্বয় সাধন এই কর্মসূচির আওতাভুক্ত। এই প্রকল্পের অন্যতম উদ্দেশ্য হচ্ছে গ্রামীণ মহিলাদের মধ্যে স্ব-নির্ভর গোষ্ঠী তৈরি করা।

পুরুলিয়া জেলায় ১০,৪৯৪ জন মহিলা নিয়ে ৬৪১টি গোষ্ঠী এবং বাঁকুড়া জেলায় ৭,৯৯৫ জন মহিলা নিয়ে ৪৯২টি গোষ্ঠী তৈরি করা হয়েছে।

আমরা জলপাইগুড়ি, মালদা, মুর্শিদাবাদ ও পুরুলিয়া জেলায় বয়ঃপ্রাপ্ত বালিকা প্রকল্প রূপায়িত করছি।

**৫। প্রতিবন্ধী কল্যাণ**

(১) প্রতিবন্ধী (সমান সুযোগ, অধিকার রক্ষা ও পূর্ণ অংশগ্রহণ) আইন, ১৯৯৫, চালু হওয়ায় প্রতিবন্ধী কল্যাণ পরিষেবা গতিলাভ করেছে। উক্ত আইনের রূপায়ণ ও তদারকি করার জন্য আমরা ইতিমধ্যে কমিশনার নিয়োগ করেছি। কমিশনারের জন্য আলাদা কার্যালয়সহ অন্যান্য পরিকাঠামো তৈরি করা হয়েছে।

(২) আমরা প্রতিবন্ধীদের কৃত্রিম অঙ্গ-প্রত্যঙ্গ প্রদান প্রকল্পের মাধ্যমে আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর প্রতিবন্ধীদের মধ্যে কৃত্রিম অঙ্গ-প্রত্যঙ্গ ও প্রতিবন্ধী সহায়ক যন্ত্র বিতরণ করে চলছি।

(৩) দৈহিক ও মানসিক প্রতিবন্ধীদের আর্থিক পুনর্বাসন প্রকল্প আমরা রূপায়িত করছি। এ পর্যন্ত ১,৭০০ প্রতিবন্ধী এই প্রকল্পের সুবিধা ভোগ করছেন।

(৩) অষ্টম শ্রেণী পর্যন্ত পাঠরত দুস্থ প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের মাসিক ৬০ টাকা হারে তৎসহ ২০ (কুড়ি) টাকা হারে পরিবহন ভাতা দেওয়া হচ্ছে। এ পর্যন্ত ৭,৫৯৯ জন ছাত্র-ছাত্রী এই প্রকল্পের মাধ্যমে উপকৃত

হয়েছেন।

(৫) আমরা ৬,৭০৮ জন দরিদ্র্য প্রতিবন্ধী ব্যক্তিকে মাসে ৩০০ টাকা করে ভাতা প্রদান করছি। আমরা চেষ্টা করছি যাতে আরও অধিক সংখ্যক দরিদ্র প্রতিবন্ধী এই প্রকল্পের মাধ্যমে উপকৃত হয়।

(৬) যোগ্য প্রতিবন্ধীদের পরিচিতিপত্র প্রদান ব্যবস্থা চালু রয়েছে। এ পর্যন্ত ৬ লাখের বেশি প্রতিবন্ধীদের মধ্যে পরিচিতিপত্র বিতরণ করা হয়েছে।

(৭) আমার দপ্তর কৃতি প্রতিবন্ধীদের বিভিন্ন ক্ষেত্রে তাদের সাফল্যের জন্য সম্মানিত করে। প্রতি বছর ৩রা ডিসেম্বর আন্তর্জাতিক প্রতিবন্ধী দিবসে কৃতি প্রতিবন্ধীদের পুরস্কার প্রদান করা হয়।

**৬। সংশোধনী পরিষেবা**

১৯৮৬ সালের কিশোর বিচার আইনের কার্যকরি রূপায়ণের জন্য আমরা ১৬টি সরকারি আবাস পরিচালনা করি এবং বেসরকারি প্রতিষ্ঠান পরিচালিত ২২টি আবাস পরিচালনে সহায়তা প্রদান করি। ৩,৩০০ জন নিরপরাধ অবহেলিত শিশুর ভরণপোষণ, প্রাথমিক শিক্ষা, প্রশিক্ষণ ও বিনোদন ইত্যাদির ব্যবস্থা করা হয়। কিশোর বিচার আইনের আওতায় পাঁচটি কিশোর কল্যাণ পর্ষদ কার্য সম্পন্ন করে চলেছে।

সরকারি আবাসগুলির উন্নয়ন ও নবীকরণের জন্য অর্থও মঞ্জুর করা হয়েছে।

**৭। কটেজ স্কীম**

দুঃস্থ শিশুদের যত্ন ও সুরক্ষা প্রকল্পের অধীনে বিভিন্ন স্বেচ্ছাসেবী সংস্থার সক্রিয় সহযোগিতায় আমরা বিভিন্ন শিশু কল্যাণ আবাসে প্রায় ৬,৩০০ জন দুঃস্থ শিশুদের প্রতিপালন করছি। এই প্রকল্পটি 'কটেজ স্কীম' নামে পরিচিত।

**৮। পথ শিশু**

পথ শিশু আমার দপ্তরের অন্যতম সমস্যা। পথ শিশুদের কল্যাণের জন্য কলকাতা পৌরসভা বিভিন্ন স্বেচ্ছাসেবী সংস্থার সহায়তায় কলকাতার বিভিন্ন অঞ্চলে একটি প্রকল্প চালু রেখেছে। আমার দপ্তর 'পথ শিশুদের জন্য সুসংহত কর্মসূচি' নামে কেন্দ্রীয় সরকারি প্রকল্পটির রূপায়ণ ও তদারকির ভূমিকা পালন করে থাকে। বর্তমানে ২৭টি স্বেচ্ছাসেবী সংস্থা এই প্রকল্পের অধীনে কাজ করে চলেছে এবং প্রায় ১৩,০০০ পথ শিশু এই প্রকল্পের দ্বারা উপকৃত হচ্ছে।

বিগত বছরগুলির ন্যায় এ বছরেও আমরা ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তরের সহায়তায় কলকাতার পথ শিশুদের জন্য একটি বার্ষিক ক্রীড়া-প্রতিযোগিতার আয়োজন করেছি।

৯। যৌনকর্মিদের শিশু-সন্তান

কলকাতার যৌনকর্মী অধ্যুষিত এলাকাগুলিতে কয়েকটি স্বেচ্ছাসেবী সংস্থা পরামর্শদান ও স্বাস্থ্য-পরিষেবার কাজ করে চলেছে। ঐ এলাকাগুলিতে যৌনকর্মিদের কন্যা-সন্তানেরা বিপজ্জনক পরিস্থিতির মধ্যে বাস করছে। এই দপ্তর দুটি স্বেচ্ছাসেবী সংস্থার মাধ্যমে দুটি কল্যাণ আবাস চালু রেখেছে, যেখানে এই শিশুদের সমাজের মূল স্রোতে ফিরিয়ে আনার জন্য প্রতিপালন ও শিক্ষাদান করা হয়।

১০। অবহেলিত শিশুদের দত্তক প্রদান

পরিত্যক্ত, অবহেলিত ও দুঃস্থ শিশুদের জন্য দত্তক প্রদান হল একটি গুরুত্বপূর্ণ অ-প্রাতিষ্ঠানিক সহায়তা। বিষয়টি কেন্দ্রীয় সরকারের নির্দেশিকা অনুসারে নিয়ন্ত্রিত হয়। ১৯৯৯ সালে ৪৭৬টি শিশুকে দত্তক প্রদান করা হয়। কেন্দ্রীয় সরকার নিয়োজিত কলকাতাস্থ নিরীক্ষক সংস্থা দত্তক সংক্রান্ত বিষয়গুলি পরীক্ষা-নিরীক্ষা করার পর সেগুলি মহামান্য বিচার বিভাগীয় আদালতের চূড়ান্ত আদেশের জন্য পেশ করা হয়ে থাকে।

১১। নারী-কল্যাণ

যেহেতু আমার দপ্তর মহিলাদের অগ্রগতির বিষয়ে দায়বদ্ধ, তাই এই দপ্তর নারী-কল্যাণের জন্য বিভিন্ন পরিকল্পনা, নীতি ও কর্মসূচি নির্ধারণ, নারী-কল্যাণের সঙ্গে যুক্ত বিভিন্ন সরকারি ও বেসরকারি সংস্থার পথ নির্দেশকের ভূমিকা পালন এবং সংস্থাগুলির মধ্যে সংযোগসাধনও করে থাকে। সামাজিক ও অর্থনৈতিক দিক থেকে নারীদের অধিকার সুনিশ্চিত করার লক্ষ্যেই সমস্ত প্রচেষ্টা গ্রহণ করা হয়। নারী-কল্যাণ নিয়ে কাজ করে, এমন দুটি স্ব-শাসিত সংস্থা আমাদের দপ্তরের অন্তর্ভুক্ত। সে দুটি হল—পশ্চিমবঙ্গ মহিলা বিকাশ নিগম এবং পশ্চিমবঙ্গ সমাজ-কল্যাণ উপদেষ্টা পর্ষদ। পশ্চিমবঙ্গ মহিলা আয়োগ পশ্চিমবঙ্গে মহিলাদের অধিকারকে সুরক্ষিত ও নিরাপদ করার জন্য একটি বিধিবদ্ধ সংস্থা হিসাবে কাজ করছে।

১২। স্বল্প আয়ের কর্মরতা মহিলাদের বাসস্থানের সমস্যা সমাধানের লক্ষ্যে

আমরা কর্মরতা-মহিলা-আবাস নির্মাণের প্রকল্প রূপায়ণ করছি। এই ধরনের আবাসে ৮০০ কর্মরতা মহিলার থাকার ব্যবস্থা করা হয়েছে। এই ধরনের আরও ১৯টি আবাস নির্মাণের কাজ এখন চলছে।

১৩। যে সব মহিলা ও বালিকারা নৈতিক বিপদগ্রস্ত ও পারিবারিক সমস্যার শিকার তাদের জন্য রাজ্যে বর্তমানে ৩২টি স্বল্পকালীন আবাস আছে। এই আবাসগুলিতে ঐ সব নির্যাতিত মহিলা ও বালিকাদের জন্য আশ্রয়, শিক্ষা, বৃত্তিমূলক প্রশিক্ষণ ও পরামর্শদানের ব্যবস্থা আছে। আরও বেশি সংখ্যক মহিলা ও বালিকাদের এই প্রকল্পের মাধ্যমে উপকৃত করার উদ্দেশ্যে স্বেচ্ছাসেবী সংস্থাগুলিকে উৎসাহিত করা হচ্ছে।

১৪। দুঃস্থ মহিলা ও বালিকাদের সুরক্ষা ও নিরাপত্তাকে সুনিশ্চিত করার জন্য আমরা নারীকল্যাণ আবাস চালু রেখেছি। এখানে তাদের জন্য বাসস্থান, আহার, শিক্ষা, বৃত্তিমূলক প্রশিক্ষণ ও বিনোদনের ব্যবস্থা আছে।

১৫। স্টেপ, নোরাড ও আরও বিভিন্ন বৃত্তিমূলক প্রশিক্ষণের মাধ্যমে নারীদের অর্থনৈতিক-ভাবে স্ব-নির্ভর করে তোলার চেষ্টা চলছে।

১৬। আমরা দুঃস্থ বিধবাদের প্রতি মাসে ৩০০ (তিনশত) টাকা করে পেনশন দিচ্ছি। বর্তমানে ১০,৯২১ জন এরূপ বিধবা এই ভাতা পাচ্ছেন। আমরা প্রাপকের সংখ্যা বৃদ্ধির চেষ্টা করছি।

১৭। **বৃন্দাবনে বসবাসকার দুঃস্থ বিধবা**

বিগত বছরকাল যাবৎ বৃন্দাবন ও উত্তরপ্রদেশের অন্যান্য শহরে বসবাসকারী বাঙালি বিধবাদের সমস্যার প্রতি প্রচার মাধ্যমগুলির দৃষ্টি আকৃষ্ট হয়েছে। কিছু বাঙালি বিধবা বিভিন্ন কারণে উত্তরপ্রদেশের কাশী ও বৃন্দাবনে চলে গেছেন। তাই রাজ্য সরকার, প্রথমে বৃন্দাবনে বসবাসকারী বাঙালি বিধবাদের সম্পর্কে একটি সমীক্ষা করার সিদ্ধান্ত গ্রহণ করেছে। এই কাজটি সম্পন্ন করার জন্য একটি কমিটি গঠন করা হয়েছে। কমিটিতে আছেন তিনটি সংস্থার সভানেত্রী ও অন্যান্য সভ্যবৃন্দ। সংস্থা তিনটি হল—পশ্চিমবঙ্গ মহিলা আয়োগ, পশ্চিমবঙ্গ মহিলা বিকাশ নিগম ও পশ্চিমবঙ্গ সমাজ-কল্যাণ উপদেষ্টা পর্ষদ। কমিটির কাছ থেকে চূড়ান্ত প্রতিবেদন পাওয়ার পর বৃন্দাবনে বসবাসকারী দুঃস্থ বাঙালি বিধবাদের জন্য কোনও পুনর্বাসনের ব্যবস্থা করা যায় কি না—তা কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনা করে বিবেচনা করা হবে।

১৮। **উন্নত চুলা প্রকল্প**

গ্রামীণ মহিলাদের স্বাস্থ্যহানি এবং পরিবেশ দূষণ প্রতিরোধের উদ্দেশ্যে আমরা পশ্চিমবঙ্গে 'জাতীয় উন্নত চুলা প্রকল্প' রূপায়িত করছি। ১৯৯৯ সালের ডিসেম্বর পর্যন্ত আমরা ১,৭৫,৬০৪টি চুলা স্থাপন করতে পেরেছি। যদিও ১৯৯৯-২০০০ বর্ষে এই লক্ষ্যমাত্রা ছিল দুই লক্ষ। আমাদের অগ্রগতি সাফল্যে সন্তুষ্ট হয়ে কেন্দ্রীয় সরকার লক্ষ্যমাত্রা বর্ধিত

করে তিন লক্ষ করেছে। আমরা আশা করছি, এই লক্ষ্যমাত্রা পূরণে সক্ষম হব।

**১৯। বৃদ্ধ ও অশক্ত কল্যাণ**

আমরা বর্তমানে অসহায় বৃদ্ধ ও অক্ষমদের মাসে ৩০০ (তিনশত) টাকা করে ভাতা দিচ্ছি। এই বছর আমরা ৩৩,৮১৮ জনকে এই ভাতা প্রদান করেছি।

**২০। বৃদ্ধাবাস**

কলকাতার দক্ষিণ গড়িয়ায় সরকার পরিচালনাধীন তিনটি বৃদ্ধাবাস আছে। তাদের একটি ৬০ আসনবিশিষ্ট স্বাধীনতা সংগ্রামী বৃদ্ধদের জন্য এবং অন্য দুটি যথাক্রমে ৩৬ ও ২৫ আসনবিশিষ্ট অসহায় বৃদ্ধ ও বৃদ্ধাদের জন্য এ ছাড়াও সরকারি সহযোগিতাপুষ্ট স্বেচ্ছাসেবক সংস্তা পরিচালিত আরও ২৯টি বৃদ্ধাবাস এ রাজ্যে আছে।

জাতিসংঘ ১৯৯৯ সালকে 'বয়স্ক বর্ষ' হিসাবে ঘোষণা করেছেন। তাই ডে-কেয়ার সেন্টার, বৃদ্ধাবাস, ভ্রাম্যমাণ চিকিৎসাকেন্দ্র এবং অ-প্রতিষ্ঠানিক সেবাপ্রকল্প রূপায়িত ও পরিচালিত করার জন্য কেন্দ্রীয় সরকার অনুদান প্রকল্পের সুযোগ গ্রহণ করে আমরা বেসরকারি সংস্থাদের উদ্বুদ্ধ করেছি। আমি সানন্দে উল্লেখ করছি যে, বহুসংখ্যক বেসরকারি সংস্থা এ ব্যাপারে এগিয়ে এসেছে। আমরাও তাদের প্রস্তাব কেন্দ্রীয় সরকারের অনুদানের জন্য প্রেরণ করোছি।

**২১। চক্রচর কল্যাণ**

ভিক্ষাবৃত্তি ও ভবঘুরেমি নিবারণকল্পে ১৯৪৩ সালের বঙ্গীয় চক্রচর আইন অনুযায়ী সমাজকল্যাণ দপ্তর কর্তৃক চক্রচর আবাস পরিচালিত হয়। এ ধরনের ১০টি আবাসে ২,২৩৫ জন ভবঘুরে রাখার ব্যবস্থা আছে। ভিক্ষুক ও ভবঘুরেদের সমাজের মূল স্রোতে ফিরিয়ে আনতে প্রশিক্ষণ তথা পুনর্বাসনকেন্দ্র চালু আছে। এদের প্রতিপালন, চিকিৎসা এবং পুনর্বিন্যাসের উদ্দেশ্যে মুদ্রণ, পাপোশ তৈরি, তাঁত, সেলাই, চামড়াজাত দ্রব্য ও কাঠের আসবাব তৈরি ইত্যাদি বিভিন্ন বৃত্তিমূলক প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়।

**২২। মাদকাসক্তি নিবারণ**

যুবক-যুবতীদের মধ্যে মাদকাসক্তি একটি চরম উদ্বেগের বিষয়। এই বিষয়ের গুরুত্ব বিবেচনা করে আদের দপ্তর কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় গণসচেতনতা বৃদ্ধি, আসক্তি বিমোচন, পরামর্শদান এবং পুনর্বাসন প্রকল্প গ্রহণ করেছে। বর্তমানে বেশ কিছু স্বেচ্ছাসেবী সংস্থা এই ক্ষেত্রে কাজ করে চলেছে।

২৩। প্রাক্তন সৈনিক কল্যাণ

প্রাক্তন সৈনিক কল্যাণও এই বিভাগের কর্মধারার অন্তর্ভুক্ত। গত বছর উত্তর ২৪-পরগনার প্রাক্তন সৈনিকদের আরও ভালভাবে পরিষেবা প্রদানের জন্য বারাসতে একটি জেলা সৈনিক বোর্ড স্থাপনের প্রস্তাব করেছিলাম। আমি সানন্দে জানাচ্ছি যে, বারাসতে জেলা সৈনিক বোর্ড ইতিমধ্যে তাদের কাজকর্ম শুরু করেরেছ। বর্তমানে প্রাক্তন সৈনিকদের কল্যাণে আমাদের ১০টি জেলা সৈনিক বোর্ড এবং রাজ্যের প্রধান কার্যালয় হিসাবে রাজ্য সৈনিক বোর্ড কর্মরত আছে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখন আমি আপনার মাধ্যমে বিধানসভার মাননীয় সদস্যদের কাছে ২০০০-২০০১ সালের জন্য ৪২ এবং ৪৩ নং অভিযাচনের অন্তর্ভুক্ত সম্পূর্ণ ব্যয়-বরাদ্দ অনুমোদনের জন্য অনুরোধ রাখছি।

## DEMAND No. 43

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 44,77,16,000 only be granted for expenditure under Demand No. 43, Major Head : 2236"—Nutrition" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 14,77,46,000 already voted on account)

(Budget speech of Shri Biswanath Chowdhury on Demand No. 42 printed alongwith Budget Speech on Demand No. 43 was taken as read.)

## DEMAND No. 44

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 120,28,00,000 only be granted for expenditure under Demand No. 44, Major Head : "2245—Relief on account of Natural Calamities" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 72,16,80,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Satya Ranjan Mahato on Demand No. 44 was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশ অনুযায়ী আমি ২০০০-২০০১ আর্থিক বৎসরে ৪৪ নং অনুদানের অন্তর্গত "২২৪৫ নং প্রাকৃতিক বিপর্যয় জনিত ত্রাণ" খাতে মোট ১২০,২৮,০০,০০০ (একশত কুড়ি কোটি আটাশ লক্ষ) টাকার ব্যয় মঞ্জুরির দাবি পেশ করছি। এর মধ্যে ভোট-অন-অ্যাকাউন্ট-এ গৃহীত ৭২,১৬,৮০,০০০ (বাহাত্তর কোটি ষোল লক্ষ আশি হাজার) টাকাও ধরা হয়েছে।

২। এই প্রসঙ্গে সভার মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাই যে, প্রস্তাবিত ব্যয় মঞ্জুরির মধ্যে ত্রাণ দপ্তর ছাড়াও ত্রাণ ও পুনর্গঠন কার্যের সঙ্গে সংশ্লিষ্ট অন্যান্য দপ্তরের অংশও রয়েছে। এ সম্পর্কে বিস্তারিত বিবরণ ইতোমধ্যেই সভায় পেশ করা ২০০০-২০০১ আর্থিক বৎসরের ১৯ সংখ্যক প্রকাশনার বাজেট বইতে লিপিবদ্ধ আছে।

৩। প্রারম্ভেই আমি ত্রাণকার্যের প্রয়োজনীয়তার ব্যাপারে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবঙ্গের বৈচিত্র্যপূর্ণ আবহাওয়া ও ভূ-প্রকৃতিগত তারতম্যের কারণে প্রতি বছরই বন্যা ও অন্যান্য প্রাকৃতিক বিপর্যয়গুলি দেখা দেয়। এমনকি, বর্তমান বিজ্ঞান ও প্রযুক্তির যুগে মানুষকে এখনও খামখেয়ালি প্রকৃতির করুণার উপর নির্ভর করে থাকতে হয়। তাই বন্যা, ভূমি ধ্বস, খরা, ঘূর্ণিঝড়, নদী ভাঙনের মতো বিবিধ ভয়ংকর প্রাকৃতিক দুর্যোগগুলির জন্য রাজ্যকে প্রতি বছরই প্রভূত ক্ষয়ক্ষতির সম্মুখীন হতে হয়। ১৯৯৯ সালের এপ্রিল ও মে মাসে অনাবৃষ্টির দরুণ পশ্চিমবঙ্গের ৯টি জেলায় খরার মতো পরিস্থিতির উদ্ভব হয়। এর পরেই রাজ্যের ১৪টি জেলা অভূতপূর্ব বন্যার কবলে পড়ে। ২৩.৯.৯৯ থেকে ২৬.৯.৯৯ পর্যন্ত অবিশ্রান্ত প্রবল বর্ষণের ফলে কলকাতা মহানগরীর বহু এলাকা গভীরভাবে জলমগ্ন হয়। এর সাথে অদ্ভুতভাবে যুক্ত হয় ষাড়াষাড়ির বান। বৃষ্টিপাতের প্রাবল্য কলকাতা মহানগরীর বুকে তীব্র আঘাত হানে, রাস্তাগুলো জলমগ্ন করে জীবনযাত্রা স্তব্ধ করে দেয় এবং দক্ষিণ বঙ্গের বিস্তৃত অংশে তীব্রভাবে আছড়ে পড়ে ভাসিয়ে দেয়। এমন দুর্যোগ বিগত কয়েক দশক দেখা যায়নি। তদপুরি কতকগুলি বাঁধ ও জলাধার থেকে অতিরিক্ত জল ছাড়তে বাধ্য হওয়ায় জেলাগুলিতে পরিস্থিতির আরও অবনতি ঘটে। এমন সাংঘাতিক প্রাকৃতিক দুর্যোগ কদাচিৎ দেখা যায়। হাজার হাজার মানুষ এবং শত শত গ্রাম প্রকৃতির রুদ্র রোষের কবলে পড়ে। এইরূপ সংকটজনক প্রাকৃতিক বিপর্যয়ে প্রায় ১২৮.৪৮২ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হন এবং ৭৯ জনের জীবনহানি ঘটে। তাই রাজ্যে ত্রাণ, উদ্ধার ও পুনর্গঠন কার্যের অপরিহার্যতাকে অস্বীকার করা যায় না।

৪। প্রাকৃতিক ধ্বংসলীলা ছাড়াও, মানুষের নিজের সৃষ্ট কিছু ধ্বংসাত্মক কাজের ফলে অনেক সময়ই ভীষণ বিপর্যয় দেখা যায়। তখন সেই পরিস্থিতির মোকাবিলায় ও ক্ষতিগ্রস্ত মানুষগুলির দুর্ভোগ নিবারণের জন্য সরকারকে নানাবিধ ত্রাণ কর্মসূচি গ্রহণ করতে হয়।

৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

বাজেট চাহিদা পেশ করার পূর্বে আমি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করে জানাই যে—

১৯৯৯ সালের ২৩.৯ তারিখের মধ্য রাত্রি থেকে ২৪.৯ এর দুপুর পর্যন্ত কলকাতায় ২৪৭ মিলিমিটার বৃষ্টিপাত হয় এবং এই বৃষ্টিপাতকে একমাত্র ১৯৭৮ সালের ভয়াবহ বন্যা সৃষ্টিকারি বৃষ্টিপাতের সঙ্গে তুলনা করা যেতে পারে যখন ২৪ ঘন্টায় মোট ৩৭০ মিলিমিটার বৃষ্টি হয়েছিল। এর সাথে যুক্ত হয় বছরের তীব্রতম সামুদ্রিক জলোচ্ছ্বাস এবং কতকগুলি বাঁধ থেকে অতিরিক্ত জল নিষ্কাশন। এর ফলস্বরূপ কলকাতা মহানগরীর কতকগুলো জায়গায় প্রচণ্ডভাবে জল জমে এবং দক্ষিণ ও মধ্যবঙ্গে ভয়াবহ বন্যা দেখা দেয়। শুধুমাত্র কলকাতাতেই ১১ জনের মৃত্যু ঘটে।

৬। ২২.৯.৯৯ থেকে অবিশ্রান্ত বর্ষণ এবং তার অনিবার্য ফলস্বরূপ ম্যাসাঞ্জর, তিলপাড়া, হিংলা বাঁধ থেকে অতিরিক্ত জল ছাড়া, অজয় নদের পাড়ের ভাঙন এবং কোপাই, বক্রেশ্বর, দ্বারকা, ব্রাহ্মণী, পাগলা, বাঁশলই প্রভৃতি নদীতে জলস্ফীতির ফলে বীরভূম জেলায় বন্যা হয়। ১৯টি ব্লক ও ৫টি পৌরসভার ৬.৩২৪ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হন। ১৭,৮৯০ জন জলবন্দী মানুষকে উদ্ধার করে ৩৭টি ত্রাণ শিবিরে আশ্রয় দেওয়া হয়। ২ জন মানুষের মৃত্যু ঘটে এবং ১৩,৮১০টি বাড়ি সম্পূর্ণরূপে ধ্বংস বা আংশিকভাবে ক্ষতিগ্রস্ত হয়।

৭। অবিশ্রান্ত বর্ষণ এবং ভাগিরথী, জলঙ্গী, চূর্ণি প্রভৃতি নদীগুলিতে আকস্মিক জলোচ্ছ্বাসের ফলে নদীয়া জেলায় জনসম্পত্তি ও ব্যক্তিগত সম্পত্তির প্রচুর ক্ষয়ক্ষতি হয়। প্রায় সমস্ত নবদ্বীপ জলের তলায় চলে যায়। শান্তিপুর, চাকদহ প্রভৃতি স্থানও বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হয়। প্রায় ১২ লক্ষ মানুষ সংকটজনক পরিস্থিতির মধ্যে পড়েন এবং ৫২,০০০টি বাড়ির ক্ষতি হয়। ৩ লক্ষ জলবন্দী মানুষকে উদ্ধার করে ৩১০০টি ত্রাণ শিবিরে আশ্রয় দেওয়া হয়। ৪ জনের মৃত্যু হয়।

৮। ২২.৯.৯৯ থেকে একটানা বর্ষণের ফলে বর্ধমান জেলার বিস্তৃত অংশ বন্যা কবলিত হয়। ২৫.৯.৯৯ তারিখে কেতুগ্রাম ও ভেদিয়ায় অজয় নদে ভাঙন দেখা দেয়। জল বিপদ সীমার ৬ ফুট উপর দিয়ে প্রবাহিত হতে থাকে। ডি.ভি.সি. থেকে ২.২৬ লক্ষ কিউসেক জল ছাড়ার ফলে ১৮টি ব্লক ক্ষতিগ্রস্ত হয়। অবশ্য ডি.ভি.সি. ২৬.৯.৯৯ তারিখে জল

ছাড়ার গতি কমিয়ে ১.৪৬ লক্ষ কিউসেক—নামিয়ে আনে। সব রাস্তাঘাট জলে ডুবে যায়। ৯,৫৭,২৩১ জন মানুষ ক্ষতিগ্রস্ত হন। ১,১২,০০০ জন মানুষকে উদ্ধার করে ৬২৫টি ত্রাণ শিবিরে আশ্রয় দেওয়া হয়। ৫৪১৫টি বাড়ির সম্পূর্ণ এবং ১০,৯০২টি বাড়ির আংশিক ক্ষতি হয়। ১১ জনের প্রাণহানি ঘটে।

৯। কংসাবতী নদীর অববাহিকায় প্রবল বৃষ্টি ও বাঁধ থেকে জল ছাড়ার ফলে মেদিনীপুর জেলার বিস্তৃত অংশ প্লাবিত হয়। ৪,৪৫,০০০ জন মানুষ বন্যা কবলিত হন। ৪৫,০০০ জন জলবন্দী মানুষকে উদ্ধার করে ১৩৫টি ত্রাণ শিবিরে আশ্রয় দেওয়া হয়। ২২,৯০০টি বাড়ি সম্পূর্ণরূপে এবং ৩২,৩১৯টি বাড়ি আংশিকভাবে ক্ষতিগ্রস্ত হয়। মোট ৭ জনের প্রাণহানি ঘটে।

১০। ২৩.৯.৯৯ তারিখের মধ্য রাত্রি থেকে প্রবল ঝোড়ো হাওয়া এবং একটানা মুষলধারে বৃষ্টিপাতের ফলে হাওড়া জেলায় শোচনীয় পরিস্থিতির সৃষ্টি হয়। ডি.ভি.সি. থেকে ২ লক্ষ কিউসেক জল ছাড়ায় পরিস্থিতির আরও অবনতি ঘটে। ১৫.২২ লক্ষ অধিবাসী ক্ষতিগ্রস্ত হন এবং ৩ জনের মৃত্যু হয়।

১১। পুরুলিয়া ও বাঁকুড়া জেলায় কংসাবতীর অববাহিকায় প্রবল বর্ষণ হয়। ফলে জলাধার থেকে ২,৮৬,০০০ কিউসেক জল ছাড়তে হয়। এর ফলে পুরুলিয়া জেলার ২২টি ব্লকের এক লক্ষ মানুষ বিপদাপন্ন হন। দামোদর ও দ্বারকেশ্বর নদীর জলে বাঁকুড়া জেলার বিস্তৃত অংশও প্লাবিত হয়।

১২। ২২.৯.৯৯ তারিখে পশ্চিমবঙ্গের উপকূলবর্তী অঞ্চলে ঘনীভূত নিম্নচাপ ক্রমশ উত্তর-পশ্চিমে সরে যাওয়ায় উত্তরবঙ্গের মালদহ জেলায় প্রচুর বৃষ্টিপাত ঘটায়। ২৬.৯.৯৯ তারিখে মালদহে বৃষ্টিপাতের পরিমাণ ছিল ২০৬ মিলিমিটার। ২৩.৯.৯৯ থেকে ২৬.৯.৯৯ পর্যন্ত প্রচণ্ড বৃষ্টিপাতের ফলে চণ্ডীপুরের (মানিকচক) বিভিন্ন স্থানে জাতীয় সড়কে, হরিশ্চন্দ্রপুর থেকে চাঁচোল এবং গাজোল থেকে আলাতের রাস্তাতে ভাঙ্গন দেখা দেয়। রেল চলাচলও বিপর্যস্ত হয়। ১৫টি বল্ক এবং ২টি পৌরসভার প্রায় ১০ লক্ষ লোক বিপন্ন হন।

১৩। মুর্শিদাবাদ জেলাতেও প্রবল বর্ষণের ফলে ভয়াবহ বন্যা দেখা দেয়। তিলপাড়া ব্যারেজ ও ম্যাসাঞ্জোর বাঁধ থেকে প্রচুর জল ছাড়ার ফলে পরিস্থিতি ক্রমশ খারাপ হয়। ২৬টি ব্লক ও ৫টি পৌরসভার ২৩ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হন। ৫০ হাজার বাড়ি সম্পূর্ণরূপে এবং ৭৮ হাজার বাড়ি আংশিকভাবে ক্ষতিগ্রস্ত হয়। ১৩ জনের জীবনহানি ঘটে।

১৪। অবিরাম বর্ষণের ফলে উত্তর দিনাজপুর ও দক্ষিণ দিনাজপুর জেলা দুটিও বন্যা

কবলিত হয়। উত্তর দিনাজপুরে ৮ জনের মৃত্যু হয়। ২টি জেলায় প্রায় ১০ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হন।

১৫। ব্যাপক বৃষ্টিপাতের ফলে হুগলী জেলার বিস্তৃত অংশ জলমগ্ন হয় এবং ডি.ভি.সি. থেকে অতিরিক্ত জল ছাড়ার ফলে অবস্থার আরও অবনতি ঘটে। ৩.৬০ লক্ষ মানুষকে উদ্ধার করে ১,৮৮৪টি ত্রাণ শিবিরে আশ্রয় দেওয়া হয়। ১৮টি ব্লক ও ৭টি পৌরসভার প্রায় ১৫ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হন। ১ জনের মৃত্যু ঘটে।

১৬। প্রবল বৃষ্টিপাতের ফলে উত্তর ২৪ পরগনা জেলার বিস্তৃত অঞ্চল জলমগ্ন হয়। ১০ লক্ষরেও অধিক মানুষ ক্ষতিগ্রস্ত হন। উত্তর ২৪-পরগনায় ৪ জনের মৃত্যু হয়।

১৭। সমস্ত বন্যা কবলিত জেলাগুলিতে জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েতের নির্বাচিত প্রতিনিধিগণ এবং জেলার প্রশাসকগণ সম্মিলিতভাবে ত্রাণ ও উদ্ধারকার্য পরিচালনা করেন। ত্রাণ দপ্তর বন্যা কবলিত জেলাগুলিতে পরিস্থিতির মোকাবিলার জন্য ১৯৯৯-২০০০ আর্থিক বৎসরে (২৯.২.২০০০ তাং পর্যন্ত) মোট ৭৯৩০ মেট্রিক টন গম, ১৫,৮৪০ মেট্রিক টন চাল, ৫,৫৫,৪০০-টি ত্রিপল, ২,২২,৩০০টি শাড়ি, ১,৫৮,০০০টি ধুতি, ২,১৮,৭০০টি শিশুদের পোষাক, ৮১,১০০টি লুঙ্গি এবং উদ্ধারকার্যের পরিপ্রেক্ষিতে আনুষঙ্গিক ব্যয় হিসাবে ১৬৭০.২৭ লক্ষ টাকা আবন্টন করেছে। অসহায় ও আর্ত মানুষদের মধ্যেই পোষাক-পরিচ্ছদ, ত্রিপল ও অন্যান্য ত্রাণ সামগ্রী বন্টন করা হয়েছে। রামকৃষ্ণ মিশন, ভারত সেবাশ্রম সংঘ, কাশী বিশ্বনাথ সেবা সমিতি, কেয়ার (CARE) প্রভৃতি স্বেচ্ছাসেবী সংস্থাগুলিও ত্রাণকার্যে সক্রিয় অংশগ্রহণ করেন। বিশেষভাবে ক্ষতিগ্রস্ত ও দুর্গম জায়গাগুলিতে বিমান থেকেও খাদ্য সামগ্রী নিক্ষেপ করা হয়।

১৮। ১৯৯৯ সালের এপ্রিল ও মে মাসে অনাবৃষ্টির দরুন পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম, বর্ধমান, হুগলি, মেদিনীপুর, মুর্শিদাবাদ, উত্তর ও দক্ষিণ দিনাজপুরে খরার মতো পরিস্থিতির উদ্ভব হয়। খরা কবলিত অঞ্চলগুলিতে নলকূপ সারানো, নতুন ও পুরাতন নলকূপ বসানো প্রভৃতির জন্য জনস্বাস্থ্য কারিগরি বিভাগকে ৬.০০ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে। খরা পরিস্থিতি মোকাবিলার জন্য জেলাশাসকদের কাছে ২০০ মেট্রিক টন চাল, নগদ খয়রাতি সাহায্য হিসাবে ৫০,০০০ টাকা এবং ত্রাণ খাতে উপনিমিত্ত ব্যয় হিসাবে ৬ লক্ষ টাকা আবন্টন করা হয়েছে।

১৯। ত্রাণ বিভাগ এ পর্যন্ত ১৯৯৯ সালের বন্যা ও ঘূর্ণিঝড়ে মৃত ৪৫ জনের পরিবার বর্গকে মাথাপিছু ২০,০০০ টাকা হিসাবে মোট ৯ লক্ষ টাকা অনুদান হিসাবে দিয়েছে।

প্রধানমন্ত্রীর জাতীয় ত্রাণ তহবিল থেকে প্রাপ্ত ৩৯.৫০ লক্ষ টাকার মধ্যে এ পর্যন্ত

৬.৫০ লক্ষ টাকা ১৯৯৯ সালে দার্জিলিং জেলায় ধ্বসে মৃত ১৩ জনের পরিবারবর্গকে আর্থিক সাহায্য হিসাবে মঞ্জুর করা হয়েছে।

২০। ক্ষয়ক্ষতির মোটামুটি হিসাব ও পুনর্গঠনের জন্য অর্থের প্রয়োজনীয়তা সম্বলিত "এ মেমোরাণ্ডাম অন ন্যাচারাল ক্যালামিটিস ইন ওয়েস্টবেঙ্গল—১৯৯৯" নামে একটি স্মারকলিপি ১৯৯৯ সালের অক্টোবর মাসে কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করায়। বন্যা, জল জমা প্রভৃতি কারণে বিভিন্ন বিভাগে ক্ষয়ক্ষতির আনুমানিক হিসাব ২০৮৬.৭২ কোটি টাকা। সেখানে ত্রাণ ও পুনর্গঠনের জন্য মাত্র ৭৮০.৬০ কোটি টাকার প্রয়োজনীয়তার কথা বলা হয়েছে। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে "বিপর্যয়জনিত ত্রাণ তহবিলের" অর্থের পরিমাণ ছিল ৫৯.৩৩ কোটি টাকা। জাতীয় দুর্যোগ জনিত ত্রাণ তহবিল (NFCR) থেকে যাতে ৭২১.২৭ কোটি টাকা (৭৮০.৬০ কোটি—৫৯.৩৩ কোটি) পাওয়া যায় তা ঐ মেমোরাণ্ডামে উল্লিখিত ছিল। কেন্দ্রীয় পর্যবেক্ষক দল ২৫.১০.৯৯ তারিখে বন্যা কবলিত জেলাগুলি পরিদর্শন করেন। কিন্তু জাতীয় দুর্যোগজনিত ত্রাণ তহবিল থেকে এখনও কোনও টাকা বরাদ্দ করা হয়নি।

২১। প্রবল এক ঘূর্ণিঝড়ে উড়িষ্যার উপকূলে আছড়ে পনে এবং ২৮.১০.৯৯ থেকে ৩০.১০.৯৯ পর্যন্ত মেদিনীপুর জেলার এক অংশে তার বিশেষ প্রভাব পড়ে। পশ্চিমবঙ্গ সরকার প্রবল ঘূর্ণিঝড় বিধ্বস্ত উড়িষ্যার মানুষদের দিকে সাহায্যের হাত বাড়িয়ে দেন। স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তর প্রায় ১৫ লক্ষ টাকার ঔষধপত্র সমেত কুড়ি জন সদস্যের একটি চিকিৎসক দল পাঠায়। বিদ্যুৎ দপ্তর প্রায় ২৩.১৫ লক্ষ টাকার জেনারেটার সেট এবং বৈদ্যুতিক সাজ-সরঞ্জাম প্রেরণ করে এবং ত্রাণ দপ্তরের পক্ষ থেকে উড়িষ্যার ঝঞ্ঝা বিধ্বস্ত মানুষদের জন্য ১০৫০.৬০৯ মেট্রিক টন চিড়া, ৪৭.৯৭৫ মেট্রিক টন গুড়ো দুধ, ৮৯,৮০৭ মেট্রিক টন গুড়, ৪,৭৮,৩২০টি মোমবাতি, ১৯,৯৯,২০০ বাক্স দেশলাই, ১৬৩.৮০১৪ মেট্রিক টন পলি রোল, ৬২,৬২৫টি ত্রিপল, ২৫.৪৭৬ মেট্রিক টন বিস্কুট, ৪০,০০০টি সূতির কম্বল, ১০,০০০টি শাড়ি, ৪,০০০টি শিশুদের পোষাক আবন্টন করা হয়।

২২। দশম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ি গঠিত এ রাজ্যে "বিপর্যয় জনিত ত্রাণ তহবিলের" (সি. আর. এফ.) ১৯৯৯-২০০০ সালে অর্থের পরিমাণ ছিল ৫৯.৩৩ কোটি টাকা কিন্তু ৭.৩.২০০০ তাং পর্যন্ত বিভিন্ন দপ্তরকে ত্রাণ ও পুনর্গঠন কার্যের জন্য ৮২.৯৭ কোটি টাকা আবন্টন করা হয়েছে। নিচে বিস্তারিত বিবরণ লিপিবদ্ধ করা হল,

| দপ্তরের নাম | প্রদত্ত অর্থ (লক্ষ টাকায়) |
|---|---|
| কৃষি (ইনপুট) | ৭২৭.৭০ |

| | |
|---|---|
| প্রাণী সম্পদ বিকাশ | ৪১.২৬ |
| মৎস্য | ১৪২.০০ |
| স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) | ৫.০০ |
| স্বাস্থ্য ও পরিবার কল্যাণ | ১২০.০০ |
| জনস্বাস্থ্য কারিগরি | ৬০০.০০ |
| পূর্ত ও পূর্ত (সড়ক) | ১০৩.০০ |
| ত্রাণ | ৬৫৫৭.০৫ |
| অন্যান্য দপ্তর | .৬৯ |
| মোট | ৮২৯৭.০০ |

এখানে বিশেষভাবে বলার যে, ১৯৯৯-২০০০ আর্তিক বছরের শুরুতে "বিপর্যয় জনিত ত্রাণ তহবিলে" ২৩.৮১ কোটি টাকা ঘাটতি ছিল। "মেমোরাণ্ডাম অন ন্যাচারাল ক্যালামিটিস ১৯৯৮" এই স্মারকলিপির ভিত্তিতে কেন্দ্রীয় সরকার ১৯৯৮-৯৯ আর্থিক বৎসরের একেবারে শেষে জাতীয় দুর্যোগ জনিত ত্রাণ তহবিল থেকে ৬৬.৩৩ কোটি টাকা মঞ্জুর করেন। ১৯৯৮-৯৯ সালের অতিরিক্ত ব্যয়ের দরুন ঘাটতি পূরণ করার পর ৬৬.৩৩ কোটি টাকার মধ্যে ৪২.৫২ কোটি টাকা অবশিষ্ঠ থাকে। সমস্ত অর্থই ১৯৯৮-৯৯ সালে বন্যার কারণে যে ক্ষয়ক্ষতি হয়েছিল তা পুনর্গঠনের জন্য বিভিন্ন দপ্তরকে বর্তমান আর্থিক বছরে আবন্টন করা হয়।

২৩। প্রাকৃতিক দুর্যোগ ছাড়া অন্যান্য ক্ষেত্রেও রাজ্য সরকার দুঃস্থ মানুষদের সাহায্য করে থাকেন। ত্রাণ দপ্তর অন্ধ, খঞ্জ, অনাথ ও উপার্জনে অক্ষম মানুষদের জন্য জমি খয়রাতি সাহায্য দিয়ে থাকে। ২৩.২.২০০০ তাং পর্যন্ত এই খাতে ৯.৬০ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে। অক্ষম ও দুঃস্থ কুষ্ঠ রোগীদের জন্যও বিশেষ খয়রাতি সাহায্যের ব্যবস্থা আছে। এই উদ্দেশ্যে ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ১৬.৩.২০০০ পর্যন্ত ৬০.০০ লক্ষ টাকা আবন্টিত হয়েছে।

২৪। ঈদ ও দুর্গাপূজার প্রাক্কালে মাননীয় বিধায়কদের মারফৎ দরিদ্র্য ও দুঃস্থ মানুষদের মধ্যে জামাকাপড়, সুতি কম্বল ও শিশু পোযাক বন্টনের ব্যবস্থা করা হয়। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ২৩.২.২০০০ তাং পর্যন্ত এ বাবদ মোট ১,৫৪,৮৪,৩০৩ টাকা আবন্টন করা হয়েছে।

২৫। রাজ্যের আর্থিক দিক থেকে দুর্বলতর শ্রেণীভুক্ত মানুষদের পুনর্বাসনের জন্য ত্রাণ বিভাগ থেকে অনুদান দেওয়া হয়। এই উদ্দেশ্যে ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ৯.৩.২০০০ তাং পর্যন্ত ৪৯.৬১ লক্ষ টাকা (২২.২৯ লক্ষ টাকা পরিকল্পনা খাতে এবং ২৭.৩২ লক্ষ টাকা পরিকল্পনা বহির্ভূত খাতে) আবন্টন করা হয়েছে।

২৬। ত্রাণ বিভাগ থেকে যক্ষ্মা রোগমুক্ত মানুষদের আর্থিক পুনর্বাসনের জন্য অনুদান দেওয়া হয়। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ৯.৩.২০০০ পর্যন্ত এই বাবদ ৬.৯১ লক্ষ টাকা আবন্টন করা হয়েছে।

২৭। বেহালায় ভেজাল রেপসিড তেল ব্যবহারের দরুণ অসুস্থতায় আক্রান্তদের মধ্যে বিশেষ খয়রাতি সাহায্য দেবার ব্যবস্থা আছে এই বিভাগের। এই খাতে ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ২১.৩.২০০০ তাং পর্যন্ত মোট ৪,৯৮,৬০০ টাকা আবন্টিত হয়েছে।

২৮। গ্রামে দুর্ঘটনাজনিত অগ্নিকাণ্ডে ক্ষতিগ্রস্তদের ঘরবাড়ি নির্মাণের জন্য কেন্দ্রীয় সরকার কুটীর বিমা প্রকল্পের মাধ্যমে অর্থ সাহায্য করে থাকে। ত্রাণ বিভাগ এই প্রকল্পের তত্ত্বাবধান করে থাকে। ১৯৮৮ সালের ১লা মে এই প্রকল্প চালু হওয়া থেকে এ পর্যন্ত মোট ৫৭,০৫৭টি পরিবারকে আর্থিক সাহায্য মঞ্জুর করা হয়েছে।

২৯। পৌর এলাকায় দুর্ঘটনাজনিত অগ্নিকাণ্ডে ক্ষতিগ্রস্তদের ঘরবাড়ি নির্মাণের উদ্দেশ্যে ত্রাণ বিভাগ গৃহনির্মাণ অনুদান দিয়ে থাকে। বর্তমান আর্থিক বছরে ৩.৩.২০০০ তাং পর্যন্ত এই উদ্দেশ্যে মোট ১,০০,০০০ টাকা মঞ্জুর করা হয়েছে।

৩০। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

ত্রাণ দপ্তরের বাজেট বরাদ্দ মূলত পরিকল্পনা বহির্ভূত খাতে ধরা হয়। তবে বিগত কয়েক বৎসর ধরে পরিকল্পনা খাতেও নিচের পাঁচটি প্রকল্প চালু আছে—

ক) কলকাতায় ত্রাণ ভবন নির্মাণ

খ) বন্যাশ্রয় নির্মাণ

গ) ত্রাণ সামগ্রী রাখার জন্য গুদাম নির্মাণ

ঘ) আর্থ সামাজিক কারণে বিপর্যস্ত ও দুঃস্থ পরিবারের পুনর্বাসনের জন্য এককালীন অনুদান।

ঙ) ঘূর্ণিঝড় সতর্কীকরণ প্রচার ব্যবস্থা।

১৯৯৯-২০০০ আর্থিক বছরে ৯.৩.২০০০ পর্যত ২০০ লক্ষ টাকা আর্থিক বরাদ্দের মধ্যে ১৪৩.২১ লক্ষ টাকা ঐ পাঁচটি পরিকল্পনা আবন্টন করা হয়েছে।

রাজ্য সরকার হাডকো (HUDCO) থেকে ঋণ নিয়ে ১৯৯৮-৯৯ বেং ১৯৯৯-২০০০ আর্থিক বছরে "বন্যায় ক্ষতিগ্রস্ত গৃহের মেরামত/পুননির্মাণের জন্য সাহায্য" নামে এক নতুন পরিকল্পনা প্রকল্প রূপায়িত করেছে। ১৯৯৮-৯৯ আর্থিক বছরে আর্থিক দিক থেকে দুর্বলতর মানুষদের প্রাকৃতিক দুর্যোগে ক্ষতিগ্রস্ত ঘরবাড়ি মেরামতে সাহায্যদানের জন্য ১০% সুদে হাডকো থেকে ১০০ কোটি টাকা ঋণ নেওয়া হয়। সেই ঋণ থেকে বন্যা কবলিত জেলাগুলির জেলাশাসকদের কাছে ৬৪.২০ কোটি টাকা আবন্টন করা হয় ১৯৯৮ সালের বন্যায় ক্ষতিগ্রস্ত বাড়িগুলির মেরামত ও পুননির্মাণের জন্য। অবশিষ্ট অর্থের মধ্যে ৭.৯১ কোটি টাকা ও ২৭.৬৩ কোটি টাকা আবন্টন করা হয় ২৩.২.২০০০ তাং পর্যন্ত যথাক্রমে ১৯৯৮ সালের বকেয়া চাহিদা মেটাতে ও বর্তমান আর্থিক বছরের চাহিদা মেটাতে। পাঁচটি চালু প্রকল্পের জন্য ২০০০-২০০১ আর্থিক বছরে ২২০.০০ লক্ষ টাকার ব্যবস্থা রাখা হয়েছে।

৩১। যে ব্যায় মঞ্জুরির প্রস্তাব এখানে পেশ করা হচ্ছে তা ২০০০-২০০১ আর্থিক বছরে বিভিন্ন ত্রাণ প্রকল্প যথাযথ রূপায়ণের জন্য প্রয়োজন হবে।

৩২। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

বিগত আর্থিক বছরে এ রাজ্যে ত্রাণের কাজে সভার মাননীয় সদস্যগণ যে অকুণ্ঠ সমর্থন ও সহযোগিতার হাত বাড়িয়েছেন, সেই একই সমর্থন পাওয়ার আশা রেখে ২০০০-২০০১ সালে ৪৪ নং অনুদানের অন্তর্গত "২২৪৫ নং প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ" খাতে ব্যয় বরাদ্দের প্রস্তাব গ্রহণের জন্য আমি সবিশেষ অনুরোধ করছি।

## DEMAND No. 45

### Major Head : 2251—Secretariat—Social Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 26,20,80,000 only be granted for expenditure under Demand No. 45, Major Head : "2251—Secretariat—Social Services" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 8,64,86,000 already voted on account)

(Printed Budget Speechs of Shri Satya Sadhan Chakraborty, Shri Kanti Biswas, Shri Bangsagopal Chowdhury, Smt. Anju Kar, Shri Nemai Pal on Demand No. 30 Printed along with Printed Budget Speech on Demand No. 45 was taken as read)

## DEMAND No. 46

### Major Heads : 2250—Other Social Services, 4250—Capital Outlay on Other Social Services and 6250—Loans for Other Social Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 30,35,47,000 only be granted for expenditure under Demand No. 46, Major Heads : "2250—Other Social Services, 4250—Capital Outlay on Other Social Services and 6250—Loans for Other Social Services" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 10,01,71,000 already voted on account)

## DEMAND No. 47

### Major Heads : 2401—Crop Husbandry (Excluding Horticulture and Vegetable Crops) and 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings and Horticulture and Vegetable Crops)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 189,93,65,000 be granted for expenditure under Demand No. 47, Major Heads : "2401—Crop Husbandry (Excluding Horticulture and Vegetable Crops) and 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings and Horticulture and Vegetable Crops)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 62,67,90,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Narendra Nath Dey on Demand Nos. 47, 48 & 55 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৪৭ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২৪০১—শস্য উৎপাদন, (বাগিচা ফসল ও সবজি চাষ বাদে)" এবং "৪৪০১—শস্য উৎপাদনের জন্য মূলধনগত ব্যয় (সরকার পরিচালিত সংস্থাসমূহ এবং বাগিচা ফসল ও সবজি চাষ বাদে)" বাবদ ১৮৯,৯৩,৬৫,০০০ (একশত উননব্বই কোটি তিরানব্বই লক্ষ পঁয়ষট্টি হাজার) টাকা মঞ্জুর করা হোক।

ইতিমধ্যে অন্তর্বর্তীকালীন ব্যয়বরাদ্দ বাবদ প্রস্তাবিত ৬২,৬৭,৯০,০০০ (বাষট্টি কোটি সাতষট্টি লক্ষ নব্বই হাজার) টাকা উক্ত দাবির মধ্যে ধরা আছে।

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৪৮ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২৪০২—ভূমি ও জল সংরক্ষণ" এবং "৪৪০২—ভূমি ও জলসংরক্ষণের জন্য মূলধনগত ব্যয়" বাবদ২৯,৮০,১৭,০০০ (উনত্রিশ কোটি আশি লক্ষ সতেরো হাজার) টাকা মঞ্জুর করা হোক।

ইতিমধ্যে অন্তর্বর্তীকালীন ব্যয়বরাদ্দ বাবদ প্রস্তাবিত ৯,৮৩,৪৬,০০০ (নয় কোটি তিরাশি লক্ষ ছেচল্লিশ হাজার) টাকা উক্ত দাবির মধ্যে ধরা আছে।

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৫৫ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২৪১৫—কৃষি গবেষণা ও শিক্ষা" এবং "৪৪১৫—কৃষি গবেষণা ও শিক্ষার জন্য মূলধনগত ব্যয় (সরকার সংস্থাসমূহ বাদে)" বাবদ ৫৫,৬৯,৮৯,০০০ (পঞ্চান্ন কোটি উনসত্তর লক্ষ উননব্বই হাজার) টাকা মঞ্জুর করা হোক।

ইতিমধ্যে অন্তর্বর্তীকালীন ব্যয়বরাদ্দ বাবদ প্রস্তাবিত ১৮,৩৮,০৬,০০০ (আঠারো কোটি আটত্রিশ লক্ষ ছয় হাজার) টাকা উক্ত দাবির মধ্যে ধরা আছে।

**২। কৃষি-উৎপাদন ও ১৯৯৯-২০০০ সালের আবহাওয়া পর্যালোচনা ঃ**

গত বছর অর্থাৎ ১৯৯৮-৯৯ সালে এ-রাজ্যে মৌসুমি বায়ুর অস্বাভাবিক গতিবিধি হেতু খরিফ উৎপাদন মারাত্মকভাবে ক্ষতিগ্রস্ত হওয়া সত্ত্বেও রেকর্ড সৃষ্টিকারী খাদ্যশস্য

উৎপাদন হয় এবং গ্রীষ্মকালীন (বোরো) চাল উৎপাদন রেকর্ডমাত্রায় বৃদ্ধি করে ওই ক্ষতি পূরণ করা সম্ভব হয়। ওই বছর ১৪৪.২১ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদনের ধার্য লক্ষ্যমাত্রায় প্রায় কাছাকাছি ১৪৩.৬৭ লক্ষ টন খাদ্যশস্য উৎপন্ন হয়। ১৯৯৭-৯৮ সালে শীতকালীন (আমন) ধান চাযের মোট এলাকার ৭৯.০৫ শতাংশে অধিক ফলনশীল জাতের চাষ হয়। এবং তা প্রসারিত হয়ে ১৯৯৮-৯৯ সালে ৮০.৭৩ শতাংশে দাঁড়ায়।

১৯৯৯-২০০০ সালেও কৃষি-আবহাওয়া ফসল উৎপাদনের সাফল্যের ক্ষেত্রে অন্তরায় সৃষ্টি করে। প্রাক্-খরিফ মরশুমব্যাপী একটানা খরা-পরিস্থিতি চলতে থাকে যার ফলে প্রাক্-খরিফের চাষ দেরিতে শুরু হয়। যদিও মৌসুমী বায়ুর প্রবাহ জলদি (২৮ মে, ১৯৯৯) শুরু হয় তথাপি কয়েক পশলা বৃষ্টি হওয়ার পর ২ সপ্তাহের জন্য বৃষ্টিপাত সম্পূর্ণ বন্ধ হয়ে যায়। এর পর ভালমতো বর্ষা শুরু হওয়ায় কয়েকটি জেলা এবং সমগ্র রাজ্যে স্বাভাবিক খরিফ ধান (আমন)-এলাকার থেকে বেশি এলাকায় ওই ধানের আবাদ হয়। কিন্তু দুর্ভাগ্যবশত সেপ্টেম্বর মাসের শেষে অতিরিক্ত বৃষ্টিপাত এবং নদী-উপত্যকা প্রকল্পগুলি থেকে মাত্রাধিক জল ছাড়া হেতু রাজ্যের ১৬টি কৃষি জেলা বন্যার কবলে পড়ে এবং খরিফ ফসলের প্রভূত ক্ষতি হয়। পুনরায় অক্টোবর মাসের শেষ সপ্তাহে "সুপার সাইক্লোন" নামে অভূতপূর্ব এক ভয়াবহ ঘূর্ণিঝড় ক্ষেতে দাঁড়ানো ফসলের, বিশেষ করে সমুদ্র-উপকূলবর্তী জেলাগুলিতে, প্রচন্ড ক্ষতিসাধন করে।

অবিলম্বে উপরোক্ত পরিস্থিতির মোকাবিলায় রাজ্য সরকার পুনর্গঠনমূলক যথাযথ ব্যবস্থা করেন এবং খরিফ ফসলের ক্ষতিপূরণের উদ্দেশ্যে সি. আর. এফ. (ক্যালামিটি রিলিফ ফান্ড)-এর ১০ (দশ) কোটি টাকা মূল্যের গুণমানসম্পন্ন বীজ বিতরণের মাধ্যমে রাজ্যের রবি-গ্রীষ্ম ফসল উৎপাদন কার্যক্রমের উপর বিশেষ গুরুত্ব আরোপ করেন।

রাজ্য সরকার ১৯৯৯-২০০০ সালের জন্য ১৫৪.০৪ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদনের এক উচ্চাভিলাসী লক্ষ্যমাত্রা ধার্য করেন। এ ধরনের সকল প্রকার দুর্বিপাকের মধ্যেই, কৃষকদের নিরলস সংগ্রাম এবং রাজ্য সরকারের তরফ থেকে প্রযুক্তিগত ও আর্থিক সহায়তার মাধ্যমে, খাদ্যশস্য ও অন্যান্য ফসলের উৎপাদন-লক্ষ্যমাত্রা পূরণে যাবতীয় পদক্ষেপ নেওয়া হয়।

**৩। খাদ্যশস্য উৎপাদন পরিস্থিতি ঃ**

পশ্চিমবঙ্গে মোট খাদ্যশস্যের চাহিদার পরিপ্রেক্ষিতে এ রাজ্যে এর উৎপাদনে বরাবর ঘাটতি পরিলক্ষিত হ'ত। ক্রমবর্ধমান জনসংখ্যার প্রয়োজনের পরিপ্রেক্ষিতে বিদেশ থেকে এবং অন্যান্য রাজ্যগুলি থেকে খাদ্য সংগ্রহ করতে হ'ত। দেশ স্বাধীন হওয়ার সময় অবিভক্ত বাংলার ৩৭.৪৬ শতাংশ ভূমি নিয়ে পশ্চিমবঙ্গের সৃষ্টি হয়। সে সময়ে এ

রাজ্যে ৩৯.৩৩ লক্ষ টন খাদ্যশস্যের উৎপাদন হয়।

আধুনিক প্রযুক্তি উদ্ভাবন ও পরিকাঠামোগত সুযোগের ক্রমান্বয় বৃদ্ধিসহ "পঞ্চায়েতি রাজ" ব্যবস্থার মাধ্যমে এবং রাজ্য সরকার ও আপামর কৃষকের নিবিড় অংশগ্রহণের সমন্বয়ে ইদানিংকালে রাজ্যের কৃষি-চিত্রে আমূল পরিবর্তন সূচিত হয়েছে।

স্বাধীনতা-উত্তরকালে, বিশেষ করে ষাটের দশকের মাঝামাঝি ধান ও গমের অধিক ফলনশীল জাতের প্রচলন এবং সেচের সুযোগ সৃষ্টির মাধ্যমে কৃষি উৎপাদন যথেষ্ট বৃদ্ধি পেয়েছে। কৃষক-গোষ্ঠীর আর্থ-সামাজিক উন্নয়নকল্পে বিভিন্ন প্রকার কার্যক্রম এ রাজ্যে রূপায়িত হয়েছে—যা রাজ্যের দ্রুতহারে কৃষি উৎপাদন বৃদ্ধিতেই সাহায্য করেছে। ১৯৪৭-৪৮ থেকে ৬ষ্ঠ পরিকল্পনার শেষ বছর (১৯৮৪-৮৫) পর্যন্ত প্রতি বছর গড়ে প্রায় ১ (এক) লক্ষ টনের মতো বেশি করে খাদ্যশস্য উৎপন্ন হয়। ৭ম যোজনার শুরু থেকেই এমন নিবিড়তর কার্যক্রম রূপায়িত হয়ে চলেছে যার ফলে ৬ষ্ঠ পরিকল্পনা থেকে ৮ম পরিকল্পনার লাগোয়া ১২ বছরে ৫২.৫৫ লক্ষ টন বেশি খাদ্যশস্য উৎপন্ন হয়।

ইদানিংকালের অগ্রগতির ভিত্তিতে খাদ্যশস্য উৎপাদনে স্বয়ম্ভরতা অর্জনের জন্য, ৮ম যোজনার ১৩০.৮২ লক্ষ টন উৎপাদন সাফল্যের থেকে ৪১ লক্ষ টন বেশি খাদ্যশস্য উৎপাদনকল্পে, ৯ম পরিকল্পনার শেষ বছরে অর্থাৎ ২০০১-২০০২ সালে ১৭১.৮৭ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন করার এক উচ্চাভিলাসী লক্ষমাত্রা গ্রহণ করা হয়েছে।

ইতিপূর্বে বলা হয়েছে যে ৯ম পরিকল্পনার ২য় বছরে (১৯৯৮-৯৯ সালে) এ রাজ্যে ১৪৩.৬৭ লক্ষ টনের এক রেকর্ড-পরিমাণ খাদ্যশস্য উৎপন্ন হয়। খরা ও বন্যাজনিত কারণে খরিফ ফসলের ক্ষতি হওয়া সত্ত্বেও আশা করা হচ্ছে ১৯৯৯-২০০০ সালের জন্য ধার্য ১৫৪.০৪ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদনের লক্ষ্যমাত্রা সাফল্যের সঙ্গে পূরণ করা সম্ভব হবে। ২০০০-২০০১ ও ২০০১-২০০২ সালের জন্য মোট খাদ্যশস্য উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে যথাক্রমে ১৬২.৫৮ ও ১৭১.৮৭ লক্ষ টন।

রাজ্য সরকার কর্তৃক গৃহীত বিভিন্ন উন্নয়নমুখী প্রকল্প বাস্তবায়িত করার উদ্দেশ্যে উন্নত ও সুপরিকল্পিত কার্যক্রম রূপায়ণের মাধ্যমে ধার্য লক্ষ্যমাত্রানুসারে খাদ্যশস্য উৎপাদনের লক্ষ্যে বিভিন্ন ফসলের বর্তমান উৎপাদনশীলতার হার বৃদ্ধি করে এবং সীমিত জমি ও অন্যান্য লভ্য সম্পদের যথাযথ ব্যবহারপূর্বক তা ধরে রাখার উপর বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে।

৪। **কৃষি-উন্নয়নের ব্যবস্থাসমূহ ঃ**

খাদ্যে স্বয়ম্ভরতা অর্জনের জন্য অধিক কৃষি উৎপাদন এবং সেই কার্যক্রমে দুর্বলতর

শ্রেণীর অংশগ্রহণের অধিকতর সুযোগ সৃষ্টির মাধ্যমে সামাজিক ন্যায়-প্রতিষ্ঠার অভিপ্রায়-সমন্বিত প্রধান যমজ উদ্দেশ্য চালু রাখার প্রস্তাব করা হচ্ছে। ক্ষুদ্র ও প্রান্তিক শ্রেণীর কৃষকের রাজ্যরূপে পশ্চিমবঙ্গ চিহ্নিত। রাজ্যের মোট কৃষকের ৯১.৪৪ শতাংশ হল ক্ষুদ্র ও প্রান্তিক—যার মধ্যে ১৭.৬২ শতাংশ এবং ৭৩.৮২ শতাংশ হল যথাক্রমে ক্ষুদ্র ও প্রান্তিক শ্রেণীর। আবার, মোট আবাদি জমির ৬৬.৪৬ শতাংশে ওই দুই শ্রেণীর কৃষক চাষ করে থাকে ; যার মধ্যে ২৯.৯৬ শতাংশে ক্ষুদ্র এবং ৩৬.৫০ শতাংশে প্রান্তিক কৃষক চাষ করে। উৎপাদনমুখী সকলপ্রকার সুযোগ-সুবিধা প্রসারিত করে তাদের কৃষি উৎপাদন ও আয় ঊর্ধ্বমুখী করা একান্ত প্রয়োজন।

৯ম পঞ্চবার্ষিকী পরিকল্পনার দলিলে অন্তর্ভুক্ত মুখ্য উদ্দেশ্যগুলি হল—

(১) সুনির্দিষ্ট বাস্তুতন্ত্র উপযোগী এবং ব্যয়ানুপাতিক ফলোৎপাদক প্রযুক্তিবিদ্যার ব্যাপক প্রসারের মাধ্যমে কৃষি-উৎপাদন ও উৎপাদনশীলতা বৃদ্ধি করা।

(২) অধিক ফলনশীল, হাইব্রিড ও উন্নত জাতগুলি অধিক এলাকায় প্রসারের জন্য প্রয়োজন—

(ক) অধিক পরিমাণে শংসিত বীজ সরবরাহ করা,

(খ) বীজ শংসাকরণ ও বীজ পরীক্ষা কৃত্যকারী সংস্থাগুলিকে জোরদার করা,

(গ) শীতকালীন ধানের ক্ষেত্রে ৯ম পরিকল্পনার প্রান্তিক বছরে ৬৬% থেকে ৮৫% এলাকায় অধিক ফলনশীল জাতের চাষের বৃদ্ধি করা এবং

(ঘ) কৃষকদের মজুত বীজের মধ্যে তন্ডুলজাতীয় শস্যের ২০-৩৩%, ডালশস্যের ৭-২৫%, তৈলবীজের ২০-২৫%, পাটের ৭৮%, আলুর ১২% এবং সবজির ১২% শংসিত বীজ দ্বারা বদল/পরিবর্তন করা।

(৩) সার প্রয়োগ ও সার প্রয়োগের কার্যকারিতা, মাটি-পরীক্ষার ফলের ভিত্তিতে সার প্রয়োগ এবং সুষমহারে সার প্রয়োগ ইত্যাদি বৃদ্ধি করা এবং ৯ম পরিকল্পনার প্রান্তিক বছরের মধ্যে হেক্টর প্রতি সার প্রয়োগের মাত্রা ১০৩ থেকে ১৫৫ কেজিতে বৃদ্ধি করা ও সার ব্যবহারের হার ৩.২১ঃ১.৩০ঃ১ থেকে ২ঃ১ঃ১-এ উন্নীত করা।

(৪) ফসল চাষের বর্তমান নিবিড়তা ১৬৫% থেকে ১৯০%-এ বৃদ্ধি করা। মাধ্যমগুলি হল—

(ক) বর্তমান ফসল/জাতের পরিবর্তন ;

(খ) নতুন ফসল ও ফসল-চক্রের প্রচলন এবং

(গ) সেচের সুযোগ বৃদ্ধি :

(৫) জমির অবশিষ্ট রসের সদ্ব্যবহার ও উৎপাদনশীলতা বৃদ্ধি করার মাধ্যমে প্রচলিত এলাকা ও চলিত ঋতুর বাইরে ডালশস্য ও তৈলবীজের অধিক উৎপাদনের উপর গুরুত্ব আরোপ করা।

(৬) বিভিন্ন চালু প্রকল্পগুলির সুযোগ সদ্ব্যবহার করে বিভিন্ন কৃষি-উপাদান ভরতুকি/নাম মূল্যে সরবরাহ করা, কৃষক-প্রশিক্ষণ জোরদার করা এবং আধুনিক প্রযুক্তির উপর ভিত্তি করে কৃষকের ক্ষেতে প্রদর্শনী ক্ষেত্র স্থাপন করার মাধ্যমে অধিক উৎপাদনের ধারা অব্যাহত রাখার উদ্দেশ্যে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের উৎসাহিত করা।

(৭) দুর্গম ও স্বল্প ফসল উৎপাদক অঞ্চলে, বিশেষ করে সমুদ্র-উপকূলবর্তী লবণাক্ত এলাকা, লাল কাঁকুরে মাটি এলাকা, তরাই এলাকা এবং পাহাড়ি এলাকার তফসিলি জাতি ও উপজাতি শ্রেণীর কৃষকের উপকারের জন্য কৃষি-কার্যক্রম নিবিড়তর করা।

(৮) সঠিক সময়ে খামারের কাজ সম্পন্ন করা, উৎপাদন বৃদ্ধি করা এবং চাষের খরচ কমাতে হস্তচালিত ও যান্ত্রিক কৃষি-যন্ত্রপাতি ব্যবহারের মাধ্যমে কৃষিকার্যে যন্ত্রের প্রচলনে কৃষকদের উৎসাহিত করা।

(৯) জমির উর্বরতা রক্ষা ; অধিক পরিমাণে জীবাণুঘটিত সার, সবুজ সার এবং কামারের আবর্জনা-পচা সার ব্যবহার ; সুষম-হারে সার প্রয়োগ এবং সেচের জলের সদ্ব্যবহার কার্যক্রমে অংশগ্রহণের মাধ্যমে প্রয়োজনভিত্তিক সেচের জলের ব্যবহার এবং উপরিতলের জল সংরক্ষণের উপর গুরুত্ব আরোপ।

(১০) যথোপযুক্ত সার ব্যবহারের উদ্দেশ্যে জেলান্তর পর্যন্ত মাটি পরীক্ষার সুযোগ সৃষ্টি করা।

(১১) গবেষণা ও সম্প্রসারণ শাখার কৃষিকর্মিদের মধ্যে ঘনিষ্ঠ সংযোগ গড়ে তোলার জন্য কৃষি-প্রশিক্ষণ ও পরিদর্শন কর্মসূচি-সহ কৃষি-সম্প্রসারণ কার্যক্রমকে জোরদার করা।

(১২) সর্বাধুনিক কৃষি প্রযুক্তিতে কৃষক ও তৃণমূলস্তরের কর্মিদের সমৃদ্ধ করা এবং কৃষকের ক্ষেতে প্রদর্শনী-ক্ষেত্র স্থাপন করার উপর অধিক গুরুত্ব দেওয়া।

(১৩) প্রাকৃতিক দুর্বিপাকজনিত সংকটকালে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা।

(১৪) অধিক পরিমাণে গুণমানসম্পন্ন বীজ উৎপাদন ও সরকারি কৃষি-খামারগুলিকে আদর্শ খামারে পরিণত করার জন্য চালু সরকারি কৃষি-খামারগুলির পরিকাঠামোগত উন্নতিসাধন করা।

(১৫) কৃষকের আর্থ-সামাজিক উন্নতিসাধনে কাজের সুযোগ সৃষ্টি করা।

(১৬) কৃষি-ঋণ সহজলভ্য করার উদ্দেশ্যে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা।

(১৭) শংসিত বীজের নিয়মিত উৎপাদন ও সরবরাহ অক্ষুন্ন রাখার জন্য 'পশ্চিমবঙ্গ রাজ্য বীজ নিগম'-কে ব্যাপৃত রাখা।

(১৮) ভূপৃষ্ঠস্থ জলসম্পদের যথাযথ ব্যবহার করা এবং ভূগর্ভস্থ জলের যথেচ্ছ ব্যবহার রোধ করা।

৫। **কয়েকটি প্রধান ফসলের উৎপাদন কর্মসূচি ঃ**

(১) **ধান ঃ**

ধান উৎপাদনের ক্ষেত্রে এই রাজ্য দেশের মধ্যে প্রথম স্থান অধিকার করে এক অনন্য কৃতিত্ব অর্জন করেছে। তিনটি পৃথক ঋতুতে পশ্চিমবঙ্গে ধানচাষ হয় যার মধ্যে খরিফ-খন্দের শীতকালীন ধান (আমন) চাষের এলাকা হল সর্বাধিক। কৃষকের ক্ষেতে উন্নত কৃষি-প্রযুক্তি প্রয়োগের দ্বারা উৎপাদনশীলতা বৃদ্ধির মাধ্যমে চাল উৎপাদনের ক্ষেত্রে সবলে পথ করে নেওয়ার সাফল্য এ-রাজ্যে পরিলক্ষিত হয়েছে।

চালের উৎপাদন বৃদ্ধি কল্পে এ রাজ্যে বেশ কিছু সংখ্যক কার্যক্রম চালু আছে।

(ক) "নিবিড় খাদ্যশস্য উৎপাদন প্রকল্প"—নামে একটি কেন্দ্রীয় সাহায্যপুষ্ট প্রকল্প রাজ্যের ধান্য প্রধান বাস্তুতন্ত্রে ১৭টি জেলার ১২৫টি নির্ধারিত ব্লকে চালু আছে। হাইব্রিড-সহ অধিক ফলনশীল জাতের উন্নতমানের ধানবীজ সরবরাহ, হাইব্রিড ও অধিক ফলনশীল ধানচাষের প্রযুক্তির ওপর প্রদর্শনীক্ষেত্র স্থাপন, কৃষক-প্রশিক্ষণ পরিচালন, কৃষি-যন্ত্রপাতির সরবরাহ এবং ভরতুকিতে পাওয়ার-

টিলার ও স্প্রিঙ্কলার-সেট সরবরাহ ইত্যাদি হল এই প্রকল্পের প্রধান অঙ্গ।

(খ) রাজ্যস্তরের প্রকল্প-মাধ্যমে হাইব্রিড ও অধিক ফলনশীল ধানের "গুণমানসম্পন্ন বীজ" সমগ্র রাজ্যে ভরতুকিতে সরবরাহ করা হয়।

(গ) রাজ্যস্তরের প্রকল্পে উন্নত, অধিক ফলনশীল এবং হাইব্রিড ধানের গুণমানসম্পন্ন বীজ মিনিকিটের মাধ্যমে কৃষকদের মধ্যে বিতরণ করা .হয়।

(ঘ) পুরাতন জাতগুলির স্থান বদল যাতে নতুন ও সদ্য ছাড়পত্র পেয়েছে এমন অধিক ফলনশীল ধানের জাত দিয়ে করা যায় সেজন্য কেন্দ্রীয় স্তরের মিনিকিট-কার্যক্রমে ওই সব জাতের বীজ বিতরণ করা হয়ে থাকে।

(ঙ) সদ্য ছাড়পত্র পাওয়া জাত দিয়ে কৃষকের ক্ষেতে এক লপ্তে ২০ একরের ব্লক-ডেমনস্ট্রেশন "সেন্ট্রাল সেক্টর ফ্রন্ট লাইন ডেমনস্ট্রেশন স্কিম" প্রকল্পে স্থাপন করা হয়।

(চ) দৈব-দুর্বিপাকজনিত পরিস্থিতিতে—যা এ রাজ্যের প্রায় নিয়মিত ঘটনার মতো হয়ে দাঁড়িয়েছে,—ক্ষতিগ্রস্ত কৃষকদের গুণমানসম্পন্ন বীজ বিতরণের কার্যক্রম চালু আছে।

(ছ) রাজ্যের সর্বমোট ফসল-চাষ এলাকার মধ্যে ৬৪ শতাংশ এবং সর্বমোট খাদ্যশস্য এলাকার মদ্যে ৯০ শতাংশই হল ধানচাষের এলাকা। বস্তুত ধানচাষের এলাকা আর প্রসারের সম্ভাবনা নেই বললেই চলে। ২০০০-২০০১ সালের জন্য ৫৯.৮৫ লক্ষ হেক্টরে ১৪৮.৩৬ লক্ষ টন চাল উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে। এই লক্ষ্যমাত্রা পূরণের উদ্দেশ্যে প্রধানতঃ অধিক ফলনশীল ও বাইব্রিড জাতের প্রসার এবং কৃষকের ক্ষেতে আধুনিক প্রযুক্তির অধিকতর প্রয়োগের মাধ্যমে হেক্টর-প্রতি গড় উৎপাদনবৃদ্ধির উপর গুরুত্ব আরোপ করা হয়েছে।

**(১) গম ঃ**

রাজ্যের দ্বিতীয় প্রধান তণ্ডুল ফসল হল গম। গমের উৎপাদন বৃদ্ধিকল্পে অপ্রচলিত এলাকায় এর চাযের প্রবর্তন এবং রাজ্যের বর্তমান উৎপাদনশীলতা বৃদ্ধির উপর গুরুত্ব আরোপ করা হয়েছে। গমের উৎপাদন বৃদ্ধির জন্য বেশ কয়েকটি কার্যক্রম এ-রাজ্যে চালু আছে।

(ক) কেন্দ্রীয় সাহায্যপুষ্ট "ইনটিগ্রেটেড প্রোগ্রাম ফর সিরিয়াল ডেভেলপমেন্ট" প্রকল্প এবং রাজ্যস্তরে প্রকল্পের মাধ্যমে শংসিত গমবীজ কৃষকদের সরবরাহ

করা হয়।

(খ) "সেন্ট্রাল সেক্টর হুইট মিনিকিট স্কিম" ও রাজ্যস্তরের প্রকল্পের সাহায্যেও মিনিকিট বিতরণ কার্যক্রমের মাধ্যমে গমের শংসিত বীজ কৃষকদের দেওয়া হয়ে থাকে।

২০০০-২০০১ সালে ৩.৮০ লক্ষ হেক্টর চাষের, হেক্টর প্রতি ২৫০০ কেজি গড় উৎপাদন-সহ ৯.৫০ লক্ষ টন গম উৎপাদন করার লক্ষমাত্রা ধার্য করা হয়েছে। ১৯৯৮-৯৯ সালে ৩.৬৭ লক্ষ হেক্টরে, হেক্টর প্রতি ২১১৭ কেজি গড় উৎপাদনের মাধ্যমে ৭.৭৮ লক্ষ টন মোট গম উৎপন্ন হয়।

(৩) ডালশস্য ঃ

ডালশস্যের উৎপাদন বৃদ্ধিকল্পে চাষের এলাকা বৃদ্ধি এবং উৎপাদনশীলতার বর্তমান হার উন্নয়নের পদক্ষেপ গৃহীত হয়েছে।

ডালশস্যের ফলন বৃদ্ধির জন্য কেন্দ্রীয় ও রাজ্য উভয় স্তরের প্রকল্প এ-রাজ্যে চালু আছে। "ন্যাশনাল পাল্‌স্‌ ডেভেলপমেন্ট প্রোজেক্ট" (এন. পি. ডি. পি.)-এর মাধ্যমে গুণমানসম্পন্ন বীজ, মৃত্তিকা-সংশোধক অণুখাদ্য, রাইজোবিয়াম কালচার, কৃষি যন্ত্রপাতি ও শস্য রক্ষার সরঞ্জাম বিতরণ করা হয়েছে। রাজ্য স্তরে ডালশস্য উন্নয়ন প্রকল্পের মাধ্যমে ব্লক—প্রদর্শনীক্ষেত্র স্থাপনও করা হয়। ডালশস্যের উৎপাদন বৃদ্ধির জন্য অপ্রচলিত এলাকায় চাষের প্রবর্তন, অন্তবর্তী ফসল, মিশ্র ফসল এবং পয়রা ফসল ও অন্য ফসল তোলার পর একক ফসল হিসাবে মুগচাষের ওপর গুরুত্ব আরোপ করা হচ্ছে।

২০০০-২০০১ সালে কেন্দ্রীয় ও রাজ্য উভয় স্তরের প্রকল্পের মাধ্যমে ডালশস্যের উন্নয়ন কার্যক্রম চালু রাখা হবে। উক্ত বছরে ৩.৪৫ লক্ষ হেক্টরে ২.৬৭ লক্ষ টন ডালশস্য উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে। নিরাপদে খাওয়া চলে এমন একটি খেসারি ডালের উন্নত জাত 'নির্মল' এ-রাজ্যেই উদ্ভাবিত হয়েছে। মানবদেহের পক্ষে ক্ষতিকারক নিউরোটক্সিনের পরিমাণ এই জাতটিতে কম থাকায় এর ডাল খাওয়া নিরাপদ। এই জাতটির প্রচলনের মাধ্যমে রাজ্যের ডালচাষের এলাকা বৃদ্ধির পদক্ষেপ গ্রহণ করা হয়েছে।

(৪) তৈলবীজ ঃ

তৈলবীজ উৎপাদনের ক্ষেত্রে যদিও এ রাজ্যে ইদানিংকালে যথেষ্ট উন্নতি হয়েছে, তবুও মোট তৈলবীজ উৎপাদনে ঘাটতি রাজ্য হিসাবে পশ্চিমবঙ্গ চিহ্নিত। ফসল চাষের সর্বমোট এলাকার ৫.৫০ শতাংশ তৈলবীজের চাষ হয় এ রাজ্যে। তৈলবীজ ফসলগুলির

মধ্যে প্রধান হল রাই-সরিষা। মোট তৈলবীজ এলাকার ৬৮.৮৩ শতাংশে এই ফসলের চাষ হয় এবং মোট তৈলবীজের ৬৬.৩৯ শতাংশ উৎপাদন এই ফসল থেকে পাওয়া যায়। যেহেতু এলাকা (তৈলবীজ চাযের) বৃদ্ধির সম্ভাবনা খুবই সীমিত, সেইজন্য তৈলবীজের উৎপাদনশীলতা বৃদ্ধির উপর গুরুত্ব আরোপ করে রাজ্য সরকার বিভিন্ন কার্যক্রম চালু করেছেন। তৈলবীজের মধ্যে দ্বিতীয় প্রধান ফসল হল তিল। মোট তৈলবীজ এলাকার ২০.৩৬ শতাংশ হল তিলের এলাকা এবং মোট তৈলবীজ উৎপাদনের ২২.৫৩ শতাংশ পাওয়া যায় এই ফসল থেকে।

১৯৯৯-২০০০ সালে তৈলবীজ উন্নয়নের বিভিন্ন প্রকল্প যেমন (অ) কেন্দ্রীয় সাহায্যপুষ্ট তৈলবীজ উন্নয়ন প্রকল্প এবং (আ) সূর্যমুখী-সহ অন্যান্য তৈলবীজ উন্নয়নে রাজ্যস্তরের প্রকল্প পশ্চিমবঙ্গে চালু আছে। এর উদ্দেশ্য হল কৃষকদের আধুনিক প্রযুক্তিগত খুঁটিনাটি পৌঁছে দেওয়ার মাধ্যমে রাজ্যে অধিক তৈলবীজ উৎপাদন করা।

২০০০-২০০১ সালে রাজ্যে হেক্টর প্রতি ৯৫৫ কেজি গড় উৎপাদনের মাধ্যমে ৬.৪০ লক্ষ হেক্টরে ৬.১১ লক্ষ টন তৈলবীজ উৎপাদন করার লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

গ্রামীণ বীজ উৎপাদন কার্যক্রমের মাধ্যমে রাজ্যে উন্নত গুণমানের তৈলবীজ উৎপাদন প্রচেষ্টা অব্যাহত রাখা হয়েছে। অধিক তৈলবীজ উৎপাদনের জন্য সুসংহত শস্যরক্ষা ও তৎ-সংক্রান্ত কৃষক প্রশিক্ষণও চালু রাখা হয়।

(৫) পাট ঃ

রাজ্যের বাণিজ্যিক ফসলগুলির মধ্যে অন্যতম ফসল হল পাট। দেশের মোট পাটচাষ এলাকার ৬৮ শতাংশে এ রাজ্যে পাটের চাষ হয় এবং মোট উৎপাদনের ৭৩ শতাংশই হল এ রাজ্যের অবদান। পাট চাযের এলাকা, উৎপাদন ও উৎপাদনশীলতা বৃদ্ধির ক্ষেত্রে এ রাজ্যে বিভিন্ন সমস্যা পরিলক্ষিত হয় যেমন অপ্রতুল ও অসংহত বিপণন পরিকাঠামো, প্রাক্-মৌসুমী বৃষ্টিপাতের অনিশ্চয়তা, কাঁচা পাটের বাজার দরের অস্থিরতা এবং কৃত্রিম তন্তুজনিত বরাবরের ভীতি ইত্যাদি।

রাজ্যে পাটের উৎপাদন এবং কাঁচা পাটের মান উন্নয়নকল্পে কেন্দ্রীয় সরকারের ১০০ শতাংশ অনুদানপুষ্ট "বিশেষ পাট উন্নয়ন কার্যক্রম" নামে একটি প্রকল্প এ রাজ্যে চালু আছে। সহায়কমূল্যে শংসিত বীজ, কৃষি যন্ত্রপাতি ও পাতায় স্প্রে করার জন্য ইউরিয়া সরবরাহ ; পাট পচানোর জন্য কাঁচা ও পাকা পুকুর নির্মাণের কজে সহায়তা ; বিনামূল্যে অত্যাবশ্যক উদ্ভিদ খাদ্যের মিনিকিট ও ছত্রাক-কালচার বিতরণ ; উৎপাদন ও

ফিতা-পদ্ধতিতে পাট পচানো সংক্রান্ত প্রযুক্তির প্রদর্শন এবং পাট-উৎপাদনকারী কৃষক ও সংশ্লিষ্ট প্রশিক্ষণ ইত্যাদি কার্যক্রম এই প্রকল্পের অন্তর্ভুক্ত।

৬। **কৃষি উপকরণ সরবরাহ ঃ**

নিয়মিত এবং সময়োচিত কৃষি-প্রকরণ সরবরাহ কৃষি উৎপাদন বৃদ্ধির একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ অঙ্গ হিসাবে গণ্য করা হয়। এই উপলক্ষ্য সামনে রেখে রাজ্য সরকার কৃষকদের মধ্যে কৃষি-উপকরণ সহজ করার জন্য বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করেছেন।

(১) **বীজ ঃ**

রাজ্যে উন্নতমানের বীজ উৎপাদন ও সরবরাহ করার গুরুত্বপূর্ণ বিষয়টি সম্পন্ন করার উদ্দেশ্যে 'পশ্চিমবঙ্গ রাজ্য বীজ নিগম লিমিটেড' স্থাপন করা হয়। বীজ শংসাকরণ কার্যক্রমের মাধ্যমে বীজ উৎপাদন ও সরবরাহ উপলক্ষ্যে এই নিগম সরকারি ও বেসরকারি খামারে উন্নতমানের বীজ উৎপাদন করে থাকে। আবার, কয়েকটি ব্যক্তি মালিকানাধীন সংস্থা ও সমবায় সংস্থাও কৃষকদের ক্রমবর্ধমান বীজের চাহিদা মেটাতে হাইব্রিড ধানবীজ এবং প্রকৃত আলুবীজ-সহ অন্যান্য ফসলের বীজ উৎপাদন-কর্মসূচিতে অংশগ্রহণ করে থাকে। এ ছাড়াও, ক্রমবর্ধমান বীজের চাহিদা মেটাতে অন্যান্য রাজ্য থেকেও বীজ সংগ্রহ করা হয়।

ফসলের উৎপাদন বৃদ্ধি ও উৎপাদনশীলতা স্থিতিশীল রাখার জন্য অধিক ফলনশীল প্রজাতির বীজগুলির নির্দিষ্ট পর্যায়ভিত্তিক পরিবর্তনের প্রয়োজন হয়। সেজন্য কেন্দ্রীয় ও রাজ্য সরকারের ছত্রছায়ায় বিশেষতঃ ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের মধ্যে বিভিন্ন অধিক ফলনশীল প্রজাতির বীজ সরবরাহের ব্যবস্থা এ রাজ্যে চালু আছে।

১৯৯৯-২০০০ সালে (১) সুসংহত তণ্ডুল উন্নয়ন প্রকল্প ধানে (কেন্দ্রীয় সাহায্যপুষ্ট প্রকল্প), (২) ভরতুকিতে গুণমানসম্পন্ন, বীজ বিক্রয় (রাজ্য স্তরের প্রকল্প এবং (৩) মিনিকিটের মাধ্যমে উন্নত অধিকফলনশীল এবং হাইব্রিড বীজ সরবরাহ (রাজ্য স্তরের প্রকল্প) কার্যক্রম বিভিন্ন ফসল যথা—ধান, গম এবং সব্জির শংসিত বীজ কৃষকদের সরবরাহ করার সাফল্য নিচে দেওয়া হল ঃ

| ফসল | সরবরাহকৃত বীজের পরিমাণ (কুইন্টালে) | মিনিকিট বিতরণের সংখ্যা |
|---|---|---|
| ক। তণ্ডুল | ৩,১৬,৬০০ | ৬,৩৩,৭৫০ |

| | | |
|---|---|---|
| খ। ডালশস্য | ১৫,৫০০ | ৩৫,৫৫২ |
| গ। তৈলবীজ | ১৮,৪২৫ | ১,১০,০০০ |
| ঘ। পাট | ১৮,৫০০ | — |
| ঙ। সব্‌জি ও অন্যান্য | — | ১,৪৩,০০০ |

এ রাজ্যের কৃষকদের শংসিত ও গুণমানসম্পন্ন বীজ সরবরাহ করার উদ্দেশ্যে বীজ আইন, ১৯৬৬ এবং বীজধারা ১৯৬৮-র প্রেক্ষাপটে এ রাজ্যে "বীজ শংসায়ন সংস্থা" স্থাপন করা হয়েছে। এই সংস্থার অধীনে টালিগঞ্জ, বাঁকুড়া, বর্ধমান ও মালদহে বীজ শংসায়নের জন্য চারটি আঞ্চলিক কার্যালয় আছে। বীজ (নিয়ন্ত্রণ) আদেশ-১৯৮৩ এ রাজ্যে বলবৎ আছে।

(২) রাসায়নিক সার ঃ

ফসলের উৎপাদনশীলতা বৃদ্ধির সব থেকে গুরুত্বপূর্ণ উপাদান হল রাসায়নিক সার। সার প্রয়োগ এবং সুষমহারে সার ব্যবহারের ক্ষেত্রে এ রাজ্যে দ্রুত উন্নতি পরিলক্ষিত হয়েছে। ১৯৯৬-৯৭ সালের হেক্টর প্রতি ১০৩ কেজি সার ব্যবহারের পরিমাণ বৃদ্ধি পেয়ে ১৯৯৭-৯৮ এবং ১৯৯৮-৯৯ সালে দাঁড়ায় যথাক্রমে হেক্টর প্রতি ১০৬ ও হেক্টর প্রতি ১১৭ কেজিতে।

ইউরিয়া, অ্যামোনিয়া সালফেট এবং ক্যালসিয়াম অ্যামোনিয়াম নাইট্রেট বাদে বাকি বিভিন্ন প্রকারের রাসায়নিক সার সরবরাহের ক্ষেত্রে বাটা / ছাড় দেওয়া হয়। শুধুমাত্র নিয়ন্ত্রণ-আদেশ বহির্ভূত রাসায়নিক সারের ক্ষেত্রে বাটা / ছাড় দেওয়ার ব্যবস্থা আছে। ১৯৯৮-৯৯ সালে ১৩.৪০ লক্ষ মেট্রিক টন সার সরবরাহের জন্য বিভিন্ন প্রস্তুতকারক / সরবরাহকারী সংস্থাগুলিকে ৩০৮.৩৯ প্রতি টাকা বাটা / ছাড় দেওয়া হয়।

৬৫০ জন সার পরিদর্শকের মাধ্যমে সারের মান নিয়ন্ত্রণের কাজ নিয়মিত সম্পন্ন করা হয়। ১৯৯৮-৯৯ সালে ১৮৩৪-সংখ্যক সারের নমুনা সংগ্রহ করে বিধিবদ্ধ পরীক্ষাগারে বিশ্লেষণ করে দেখা হয়। তার মধ্যে ১৪৫টি নমুনার মান-উপযোগী নয় বলে প্রতিপন্ন হওয়ায় সে-সব ক্ষেত্রে আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

(৩) জৈব সার ঃ

গোবর ও খামারের আবর্জনা থেকে উন্নতমানের জৈব সার প্রস্তুত করে তা

নিজ নিজ খেতে প্রয়োগের জন্য কৃষকদের উৎসাহিত করা হয়। মাটিতে ব্যবহৃত রাসায়নিক সারের কার্যকারিতা বৃদ্ধি, মাটিতে উপস্থিত উপকারী জীবাণুসমূহের সংখ্যা বৃদ্ধি এবং মাটির উর্বরাশক্তি ও অন্যান্য ভৌত-রাসায়নিক গুণাবলী বৃদ্ধিতে জৈব সার, আবর্জনা-পচা সার ও সবুজ-সার প্রয়োগের ভূমিকা হল অসাধারণ। সারকুড় তৈরি করার জন্য ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের সহায়তাদানের এই প্রকল্প চালু রাখা হবে। ধানের জলা-জমিতে নাইট্রোজেন ঘটিত সারের স্বাভাবিক উৎস হিসাবে বাস্তু-সহায়ক, স্বতঃস্ফূর্ত ও নামমাত্র ব্যয়সাপেক্ষ নীল-সবুজ শৈবালের মতো জীবাণু-সার তৈরি করার জন্যও কৃষকদের উৎসাহিত করা হবে। শৈবাল একটি জীবন-চক্রে হেক্টর প্রতি ২০ থেকে ৩০ কেজি নাইট্রোজেন জোগায় এবং এর ফলে নাইট্রোজেন-ঘটিত সারের ৩০ শতাংশ সাশ্রয় হয়।

(৪) **কৃষি-যন্ত্রপাতি ও সরঞ্জাম ঃ**

আধুনিক কৃষিতে ফসলের উৎপাদন ও উৎপাদনশীলতা বৃদ্ধির ক্ষেত্রে ভূমিকর্ষণ থেকে শুরু করে ফসল-কাটার পরবর্তী পদক্ষেপ-সমূহের জন্য কৃষি-যন্ত্রপাতি ও সরঞ্জামের ভূমিকা সুবিদিত। চাষ-সংক্রান্ত সকল কাজ দ্রুত সম্পন্ন করা, উৎপাদনের খরচ হ্রাস করা এবং বহু-ফসলী চাষের ক্ষেত্রে কৃষি-যন্ত্রপাতির ব্যবহার অপরিহার্য।

বিভিন্ন প্রকার হস্তচালিত যন্ত্রপাতি ও সরঞ্জাম এবং যন্ত্রচালিত কল যেমন বীজ বোনা যন্ত্র, চাকা-বিদা, আগাছা-নিড়ানি, বীজ-ঝাড়া যন্ত্র, তরল ওষুধ ছেটানো যন্ত্র, গুঁড়া-ওষুধ ছড়ানো যন্ত্র, স্প্রিহকলার-সেট, পাওয়ার-টিলার এবং ট্রাক্টর ইত্যাদি কেন্দ্রীয় স্তরের এবং রাজ্য স্তরের বিভিন্ন প্রকল্পের মাধ্যমে ক্ষুদ্র ও প্রান্তিক শ্রেণীসহ সকল কৃষককে ভর্তুকিতে সরবরাহ করা হয়। এ ছাড়াও ১৯৯৯-২০০০ সালে রাজ্য স্তরের প্রকল্পে ১৫ লক্ষ টাকা ব্যয় অনুমোদনে বিভিন্ন উন্নত যন্ত্রপাতি এবং জল উত্তোলক সরবরাহের কার্যক্রম চালু রাখা হয়েছে। ২০০০-২০০১ সালেও এই কার্যক্রম চালু থাকবে।

(১) **শস্যরক্ষা ও ফসল-শত্রু নিয়ন্ত্রণ ঃ**

ফসলের রোগপোকা দমনে রাসায়নিক পদার্থ ব্যবহারের ওপর অধিক নির্ভরতার ফলস্বরূপ বাস্তুতন্ত্রে বিরূপ প্রতিক্রিয়া পরিলক্ষিত হয়েছে। এই সত্যটি সামনে রেখে ১৯৯১ সালে চালু হওয়া "সুসংহত উপায়ে ফসল-শত্রু নিয়ন্ত্রণ" (আই পি এম)-এর উপর ভিত্তি করে শস্যরক্ষার কার্যক্রম বর্তমানে চালু করা হয়েছে এবং জৈব ওষুধের ব্যবহার জনপ্রিয় করার ওপর বিশেষ গুরুত্ব আরোপ করা

হচ্ছে। বিভিন্ন ফসল যেমন ধান, তৈলবীজ, ডালশস্য, আখ, তুলা এবং সব্‌জি প্রভৃতির ক্ষেত্রে ১৯৯৯-২০০০ সালে "সুসংহত উপায়ে ফসল-শত্রু নিয়ন্ত্রণ" কার্যক্রম চালু রাখা হয় এবং এর ফলে বেশ আশাব্যঞ্জক সুফল মিলেছে।

এই কার্যক্রমের প্রধান অঙ্গ হল "নিরীক্ষণ এবং তত্ত্বাবধান" এবং কৃষক থেকে শুরু করে সম্প্রসারণ কর্মিদের প্রশিক্ষণ দেওয়া। ১৯৯৯-২০০০ সালে জেলাস্তরের নিরীক্ষণ ও তত্ত্বাবধানকারীদের স্ব-স্ব জেলায় ফসলের কীট / রোগ / আগাছার অবস্থা খতিয়ে দেখার দায়িত্ব দেওয়া হয়।

১৯৯৯-২০০০ সালে উত্তরবঙ্গের জেলাগুলিতে ল্যাদাপোকা ; হুগলি, মেদিনীপুর (পঃ) ও মালদায় বাদামি শোষক পোকা এবং পুরুলিয়া জেলায় আখের পাতা-ফড়িং পোকার আক্রমণে উদ্ভূত জরুরি পরিস্থিতির মোকাবিলায় ওই সব ফসল শত্রুর দমনে শেষ অবলম্বন হিসাবে মোট ৩.৭৫ লক্ষ টাকা মূল্যের কীটঘ্ন ঔষধ সরবরাহের অনুমতি দেওয়া হয়। দ্রুত নিদান ও সুপারিশের জন্য সমগ্র রাজ্যে ২৫টি রোগ-নির্ণায়ক পরীক্ষাকেন্দ্র খোলা হয়েছে। কৃষক প্রশিক্ষণের সুবিধার্থে বিভিন্ন জেলায় যথেষ্ট পরিমাণে শ্রবণ-অবলোকন পদ্ধতিতে প্রশিক্ষণের সরঞ্জাম পাঠানো হয়েছে।

উপরোক্ত পদ্ধতি প্রয়োগের ফলস্বরূপ রাজ্যে ফসল-শত্রু নাশক রাসায়নিক পদার্থ ব্যবহারের প্রবণতা ক্রমশ হ্রাস পেতে শুরু করেছে। বিজ্ঞানসম্মত শত্রু-নাশক ঔষধ হিসাবে ১৯৯৯-২০০০ সালে ৩,৫০০ মেট্রিক টন এরূপ ওষুধ ব্যবহার করা হয়— যেখানে তার আগের বছরে ৩,৬৮০ মেট্রিক টন ব্যবহার করা হয়েছিল।

২০০০-২০০১ সালেও এই কার্যক্রম চালু থাকবে।

**(৬) কৃষি ঋণ ঃ**

কৃষি ঋণ পেতে ইচ্ছুক কৃষকদের সমবায় ব্যাঙ্ক এবং অন্যান্য বাণিজ্যিক ও রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক-সমূহের মাধ্যমে ঋণ দেওয়ার ক্ষেত্রে রাজ্য কৃষিবিভাগ সাহায্য করে থাকে। কৃষকের ঋণ আবেদনপত্রের উপর ক্রমিক কার্য-পরিচালনার ভার বহন করে রাজ্যের বিভাগীয় সম্প্রসারণ-শাখার তৃণমূলস্তরের কর্মিগণ। রাজ্যস্তরের ব্যাঙ্কার্স কমিটি এবং কৃষিবিভাগ যুগ্মভাবে এই ঋণ-সংক্রান্ত নির্দেশিকা তৈরি করে দেয়। রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক ও সমবায় ব্যাঙ্কসমূহ ১৯৯৮-৯৯ সালে ৭৩২.৫৬ কোটি টাকার ফসল-ঋণ প্রদান করেছে এবং ১৯৯৯-২০০০ সালের জন্য ৮৭৭.৭৫ কোটি টাকার কৃষি-ঋণ প্রদানের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

**৭। কৃষি-গবেষণা, শিক্ষা এবং সম্প্রসারণ ঃ**

**(১) কৃষি-গবেষণা ও শিক্ষা ঃ**

রাজ্যের ৬টি কৃষি-জলবায়ুভিত্তিক অঞ্চলে অবস্থিত গবেষণা-কেন্দ্রগুলির সামগ্রিক কার্য পদ্ধতির মাধ্যমে রাজ্যের গবেষণা-শাখার কার্য সম্পন্ন করা হয়ে থাকে। এর মূল উদ্দেশ্যগুলি হল কৃষিক্ষেত্রে ও গবেষণাকেন্দ্রসমূহে গবেষণার মাধ্যমে বিভিন্ন বাস্তুতন্ত্রের উপযোগ ফসলের জাত ও কৃষিপ্রযুক্তি উদ্ভাবন করা। প্রধান প্রধান ফসলভিত্তিক গবেষণাকেন্দ্রগুলি হল—(ক) ধান্য গবেষণাকেন্দ্র, চুঁচুড়া এবং সেই কেন্দ্রের অধীনস্থ বাঁকুড়া, পুরুলিয়া, মালদহ ও গোসাবা উপকেন্দ্র ; (খ) ডালশস্য ও তৈলবীজ গবেষণাকেন্দ্র, বহরমপুর এবং এর অধীনস্থ বেলডাঙা উপকেন্দ্র ; (গ) আখ গবেষণা-কেন্দ্র, বেথুয়াডহরি ; (ঘ) মাঠফসল গবেষণাকেন্দ্র, বর্ধমান ; (ঙ) জল-ব্যবস্থাপন গবেষণাকেন্দ্র, রানাঘাট এবং (চ) আলু গবেষণাকেন্দ্র, মেদিনীপুর। এই গবেষণাকেন্দ্রগুলি রাজ্যের কৃষি-সংক্রান্ত গবেষণার প্রয়োজনীয়তা মেটাতে কাজ করে চলেছে।

ফসল-ভিত্তিক গবেষণাকেন্দ্রগুলিতে যে-সব জাত ও প্রযুক্তি উদ্ভাবিত হয় তা পরীক্ষা করার জন্য রাজ্যের ৬টি কৃষি-জলবায়ুভিত্তিক অঞ্চলে "আঞ্চলিক গ্রহণোপযোগী গবেষণাকেন্দ্র" স্থাপন করা হয়েছে। যা-হোক, জাতীয় কৃষি-গবেষণার অঙ্গ হিসাবে এই রাজ্যের কালিম্পং, মাঝিয়ান এবং কাকদ্বীপ—এই তিনটি "আঞ্চলিক গ্রহণোপযোগী গবেষণাকেন্দ্র" বিধানচন্দ্র কৃষি-বিশ্ববিদ্যালয়কে হস্তান্তর করা হয়েছে।

গবেষণাকেন্দ্রে গবেষণার কাজ এবং প্রযুক্তিগত সুপারিশগুলির মধ্যে সমন্বয়-স্থাপনের উদ্দেশ্যে ৪৩টি "সাব-ডিভিশনাল অ্যাডাপটিভ রিসার্চ ফার্ম" স্থাপিত হয়েছে— যেখানে "মাল্টি-লোকেশনাল অ্যাডাপ্‌টিভ ট্রায়াল্‌স্"-এর মাধ্যমে সুপারিশকৃত প্রযুক্তিসমূহের মার্জিত রূপ প্রদান করা হয়।

খরাপ্রবণ এলাকাগুলিতে শুখাজমিতে চাষের বিষয়ে গবেষণা করার জন্য শুখাজমির ফসল-সংক্রান্ত একটি গবেষণা-প্রকল্প বাঁকুড়ায় চালু রয়েছে। জাতীয় এবং আন্তর্জাতিক স্তরে সহযোগিতার মাধ্যমে রাজ্যে গবেষণা-কর্মসূচি আরও শক্তিশালী করা হচ্ছে। উপকরণ-ব্যবস্থাপন এবং কৃষকদের সহায়তাদানের উদ্দেশ্যে কৃষি-রসায়ন, ছত্রাক ও কীট-সংক্রান্ত গবেষণাকেন্দ্রগুলি কাজ করে চলেছে।

হাইব্রিড-ধানের জাত উদ্ভাবনের ক্ষেত্রেও গবেষণার গুরুত্ব দেওয়া হয়েছে কারণ হাইব্রিড ধান থেকে প্রচলিত অধিক ফলনশীল জাতগুলি অপেক্ষা ১৫%

থেকে ১৮% বেশি উৎপাদন পাওয়ার সুযোগ থাকে। এতদ্ভিন্ন পশ্চিমবঙ্গে চাষোপযোগী বেশ কিছু ধানের জাত চাষের জন্য অনুমোদন-ছাড়পত্রের অপেক্ষায় আছে। গোটা/কাটা আলুবীজের পরিবর্তে প্রকৃত আলুবীজ ব্যবহারের উপর পরীক্ষা-নিরীক্ষা চালানো হচ্ছে।

পশ্চিমবঙ্গের বিভিন্ন বাস্তুতন্ত্রের জন্য উদ্ভাবিত উন্নত প্রযুক্তিসহ এলাকার নির্দিষ্ট জাতগুলি যাতে কৃষকের কাছে ব্যাপক জনপ্রিয় হয়ে উঠতে পারে তার জন্য ধান, গম, ডালশস্য, তৈলবীজ এবং আলুর অধুনা ছাড়পত্র পাওয়া বা ছাড়পত্র পাওয়ার সম্ভাবনা রয়েছে এমন জাতগুলির প্রসারের কাজে কৃষকের অংশগ্রহণ কার্যক্রম চালু করা হয়েছে।

সুষম-সারের কার্যকর ব্যবহার সম্বন্ধে নিশ্চিন্ত হওয়ার জন্য একাধিক পরীক্ষাগারে অণুখাদ্য বিশ্লেষণ করার ব্যবস্থা গড়ে তোলা হয়েছে।

এছাড়া বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় (রাজ্যের একমাত্র কৃষি বিশ্ববিদ্যালয়) এবং বিশ্বভারতী বিশ্ববিদ্যালয় (একটি কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়) কৃষি-বিষয়ক শিক্ষাপ্রদানের সঙ্গে সঙ্গে কৃষি, পশুপালন, বাগিচাফসল ও সংশ্লিষ্ট বৈজ্ঞানিক গবেষণায় উন্নতিসাধন করেছে।

(২) **কৃষি সম্প্রসারণ ও প্রশিক্ষণ ঃ**

"প্রশিক্ষণ ও পরিদর্শন" নামে এক সুবিন্যস্ত সম্প্রসারণ কর্মসূচির মাধ্যমে কৃষি- গবেষণালব্ধ তথ্যাবলী সম্প্রসারিত হয়। রাজ্যের কৃষকদের সঙ্গে ঘনিষ্ঠ যোগাযোগ বজায় রাখতে গ্রামস্তরের কৃষিকর্মি "কৃষি-প্রযুক্তি সহায়ক" (কে-পি-এস) গণ প্রধান ভূমিকা গ্রহণ করে থাকেন। খেতের সমস্যা-সংক্রান্ত বিষয়গুলি সমাধানের জন্য কৃষি-গবেষণা ও সম্প্রসারণ কর্মিরা মাসিক আলাপ-আলোচনার মাধ্যমে প্রযুক্তিগত পরামর্শ/সুপারিশ নির্ণয় করে থাকেন। পাক্ষিক প্রশিক্ষণের মাধ্যমে কে-পি-এস-দের ওইসব প্রযুক্তিগত পরামর্শে সমৃদ্ধ করে তোলা হয়। সর্বাধুনিক কৃষিতথ্যের ব্যাপক প্রসার ও খেতে প্রয়োগ-সংক্রান্ত বিষয়ে কৃষি-সম্প্রসারণ ও গবেষণা-শাখার কর্মিদের মধ্যে তথ্য আদান-প্রদানের এই উভয়মুখী পদ্ধতি বেশ জনপ্রিয় হয়ে উঠেছে।

১৯৯৯-২০০০ সালে ৩০০ জন কৃষি-উন্নয়ন আধিকারিকদের রাজ্যে প্রশিক্ষণ দেওয়া হয় এবং ৫৭ জন আধিকারিককে রাজ্যের বাইরে প্রশিক্ষণের জন্য প্রেরণ করা হয়।

**(৩) কৃষি তথ্য ও জনসংযোগ ঃ**

কৃষি তথ্য ও জনসংযোগ সংস্থা কৃষি সম্প্রসারণ শাখার অবিচ্ছেদ্য অঙ্গ হিসাবে গবেষণা-কেন্দ্রসমূহের উদ্ভাবিত কৃষি-প্রযুক্তিগত তথ্য কৃষকের খেতে দ্রুত পৌঁছাতে নিয়মিত সাহায্য করে চলেছে। সামগ্রিক কৃষি উৎপাদন বৃদ্ধিকল্পে নিয়মিত কৃষি তথ্য সংগ্রহ এবং টার্গেট-গ্রুপের কাছে ওই সব তথ্য সদর্থকভাবে পৌঁছে দেওয়ার উদ্দেশ্যে এই সংস্থা সর্বাধুনিক কৃষি-প্রযুক্তি প্রসারে সর্বতোভাবে অবিরত প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। .

উন্নত চাষ পদ্ধতি, শস্য রক্ষা ইত্যাদি সংক্রান্ত পুস্তিকা প্রকাশ করা ছাড়াও কৃষি-প্রযুক্তিগত তথ্য, সরকারি নীতি/কার্যক্রম ইত্যাদি প্রদর্শনী, আলোচনাচক্র, প্রশিক্ষণ শিবির, কৃষক-সন্তান (ফার্মার্স সন্স) প্রশিক্ষণ শিবির-সহ গণমাধ্যম যেমন আকাশবাণী, দূরদর্শন এবং সংবাদপত্র ইত্যাদির মাধ্যমে কৃষকদের কাছে পৌঁছে দেয়।

১৯৯৮-৯৯ সালে (ক) গ্রামীণ গণশিক্ষার্থে ১৯০টি প্রশিক্ষণ শিবির (যেখানে আনুমানিক ৩৫০ জন কৃষক অংশগ্রহণ করেছিলেন), ৩৯টি কৃষক-সন্তান প্রশিক্ষণ শিবির (যেখানে আনুমানিক ১,১৭০ কৃষক-সন্তান অংশগ্রহণ করেছিলেন) পরিচালনা করা হয়। ১৯৯৯-২০০০ সালের জন্যও এই কার্যক্রম চালু রাখা হয় এবং ২০০০-২০০১ সালেও এই কার্যক্রম চালু রাখা হবে।

**৮। মৃত্তিকা ও জল-সংরক্ষণ ঃ**

পশ্চিমবঙ্গের বনাঞ্চল বাদে বাকি ভৌগোলিক এলাকার ২৬.২৫ শতাংশে ভূমিক্ষয়জনিত সমস্যা বর্তমান। এ পর্যন্ত মোট ক্ষয়প্রাপ্ত ভূমির ১৪.৭০ শতাংশ এলাকায় (যার মধ্যে অধিকাংশই হল তফসিলি জাতি ও উপজাতি এবং ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকগণের) ইতিমধ্যেই উন্নয়নের কাজ করা হয়েছে। মৃত্তিকা-সংরক্ষণ কার্যক্রমে একাধারে যেমন ক্ষয়প্রাপ্ত জমি পুনরুদ্ধার করে তা উৎপাদনযোগ্য করে তোলা হয়েছে তেমনি আবার কয়েকটি জল-বিভাজিকা প্রকল্পে বৃষ্টির জল ধরে রাখা হচ্ছে যাতে ওই জল সেচের কাজে ব্যবহার করা যায় অথবা মৌসুমি বায়ুর প্রত্যাবর্তনের পরবর্তীকালে ফসল-রক্ষার কাজে জীবনদায়ী উপাদান হিসাবে ব্যবহার করা যায়।

নদীয়া ও হাওড়া জেলা বাদে রাজ্যের যোলোটি কৃষি জেলার ১৬৫টি ব্লকে "ন্যাশনাল ওয়াটারশেড্ ডেভেলপমেন্ট প্রোজেক্ট ফর রেন-ফেড্ এরিয়াস" (এন. ডব্লিউ. ডি. পি. আর. এ.) নামে কেন্দ্রীয় সাহায্য পুষ্ট একটি প্রকল্প চালু আছে। এ পর্যন্ত ১,০৯,০২০ হেক্টর জমি এই প্রকল্পের আওতায় নিয়ে আসা হয়েছে এবং সেখানে কাজ এগিয়ে

চলেছে। পঞ্চায়েতের মাধ্যমে এই কাজ পরিচালনা করা হয়ে থাকে।

জমি ব্যবহারের যোগ্যতা নির্ধারণে বিজ্ঞানভিত্তিক প্রাথমিক পদক্ষেপ হিসাবে ভূমি-সমীক্ষার কাজ বিবেচনা করা হয়ে থাকে। এর মাধ্যমে জল-বিভাজিকার নক্শা তৈরি করা হয়ে থাকে। এ বছর পর্যন্ত প্রায় ২৪ (চব্বিশ) লক্ষ হেক্টরে সমীক্ষার কাজ চালানো হয়েছে। আকাশপথে গৃহীত ফটো ব্যবহার করে এবং দূর-অনুভূতিসম্পন্ন পরীক্ষাগার স্থাপনের মাধ্যমে দূরানুভূতি-পদ্ধতির প্রয়োগ ঘটিয়ে এই প্রণালীর উন্নতিসাধন করা হয়েছে।

উপরোক্ত সকল কার্যক্রম এই রাজ্যে চালু আছে এবং ২০০০-২০০১ সালেও চালু রাখা হবে।

৯। **খরাপ্রবণ এলাকার কার্যক্রম ঃ**

ডি. পি. এ. পি.-র অন্তর্ভুক্ত জল-বিভাজিকা উন্নয়ন কর্মসূচি একটি কেন্দ্রীয় সাহায্যপুষ্ট প্রকল্প এবং ভারত সরকার ও রাজ্য সরকার ৫০ : ৫০ ভিত্তিতে এই প্রকল্পে আর্থিক দায়িত্ব বহন করে থাকে।

খরাপ্রবণ এলাকাগুলিতে খরার প্রকোপ নিরশনের উদ্দেশ্যে, পরিবেশগত সামঞ্জস্য বজায় রাখা এবং ভূমি, জল, পশু ও মানবসম্পদের সর্বাধিক ব্যবহারের লক্ষ্যে ৩৬টি ব্লকে (পুরুলিয়ার ২০টি, বাঁকুড়ার ৭টি, মেদিনীপুরের ৭টি এবং বর্ধমানের ২টি) এই প্রকল্পটি রূপায়িত হচ্ছে।

আশা করা হচ্ছে ২০০০-২০০১ সালেও এই কার্যক্রম চালু থাকবে।

১০। **বিশেষ সমস্যাসঙ্কুল এলাকার কৃষি-উন্নয়ন ঃ**

অনুন্নত আদিবাসী এলাকা যেমন—বর্ধমান জেলার কাঁকসা, বুদবুদ, আউসগ্রাম, মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর, নয়াগ্রাম, পুরুলিয়া জেলার ঝালদা, আর্সা, অযোধ্যা পাহাড় ইত্যাদি ৭টি ব্লককে এই প্রকল্পের অন্তর্ভুক্ত করা হয়েছে। এই এলাকাগুলি নিজস্ব বিশেষ সমস্যাযুক্ত এবং কৃষির দিক থেকে অনুন্নত। ভূমি-উন্নয়ন, ক্ষুদ্র সেচ ব্যবস্থার উন্নতিসাধন, অগভীর নলকূপ স্থাপন, বহুবিধ ফসলের প্রদর্শনীক্ষেত্র স্থাপন, বাঁধ-নির্মাণ ইত্যাদি কাজের জন্য এই প্রকল্পের মাধ্যমে আর্থিক সহায়তা করা হয়। ১৯৯৭-৯৮ সালে আরও ৭টি ব্লকে—যেমন বাঁকুড়া জেলার রায়পুর-১ ও ২, রানীবাঁধ এবং শালতোড়া ; এবং মেদিনীপুরের সাঁকরাইল, জামবনী ও বিনপুর-২—এই প্রকল্পের কাজ চালু করা হয়। ২০০০-২০০১ সালেও এই কার্যক্রম চালু রাখা হবে।

১১। শুখা-এলাকার চাষ প্রকল্প ঃ

বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর পশ্চিম, বীরভূম এবং বর্ধমান জেলার কিয়দংশে ৫৯টি ব্লকে এই প্রকল্পের কাজ চালু আছে। অনিয়মিত বৃষ্টিপাত, অনুর্বর জমিসহ উঁচু-নিচু ভূমি, সীমিত সেচ এবং ভূরি এক-ফসলি চরিত্র এখানকার প্রধান সমস্যা। এইসব এলাকায় প্রচলিত পদ্ধতি পরিবর্তনের উদ্দেশ্যে আধুনিক বিজ্ঞান-সম্মত উপায়ে ফসল-চাষ সংক্রান্ত প্রদর্শনীক্ষেত্র স্থাপন করা হয়ে থাকে।

১৯৯৯-২০০০ সালে এই কার্যক্রমে ৫০ লক্ষ টাকা ব্যয় অনুমোদনের মাধ্যমে ১,১৫০ হেক্টর জমিতে ৫,৭৫০ সংখ্যক প্রদর্শনীক্ষেত্র স্থাপন করা হয়। ২০০০-২০০১ সালেও এই কার্যক্রম চালু রাখা হবে।

১২। আখ ঃ

পশ্চিমবঙ্গের গুরুত্বপূর্ণ বাণিজ্যিক ফসলগুলির মধ্যে অন্যতম হল আখ। ৮ম পরিকল্পনা কালে এই ফসলের এলাকা, উৎপাদন ও উৎপাদনশীলতা বৃদ্ধির যে প্রবণতা এ রাজ্যে স্পষ্টরূপে পরিলক্ষিত হয় তা এখনও বিদ্যমান।

১৯৯৮-৯৯ সালে ২৬,৯৪৯ হেক্টরে চাষ করে হেক্টর প্রতি ৭৪.৩০ মেট্রিক টন হিসাবে সর্বমোট ২০.০১ লক্ষ মেট্রিক টন আখ এ রাজ্যে উৎপন্ন হয়।

(ক) আখ ও সুগার-বীট উন্নয়ন প্রকল্প (নর্ম্যাল), (খ) আখ ও সুগার-বীট উন্নয়ন প্রকল্প (এস. সি. পি.) এবং (গ) আখ-ভিত্তিক ফসল-চক্রের স্থায়ী উন্নয়নের জন্য কেন্দ্রীয় সাহায্যপুষ্ট প্রকল্পগুলির মাধ্যমে আখ-চাষীদের প্রযুক্তিগত ও আর্থিক সহায়তা দেওয়া হয়। ১৯৯৯-২০০০ সালে ৮১.৭৯ লক্ষ টাকা ব্যয় অনুমোদনে উপরোক্ত তিনটি প্রকল্পের কাজ চালু রাখা হয়। এই সব প্রকল্প ২০০০-২০০১ সালেও চালু রাখা হবে।

১৩। আলু ঃ

রাজ্যের অর্থকরি ফসলগুলির মধ্যে অন্যতম প্রধান হল আলু। ১৯৯৮-৯৯ সালে ৩.১৮ লক্ষ হেক্টরে চাষ করে হেক্টর প্রতি ২১.০২৩ মেট্রিক টন গড় উৎপাদনের মাধ্যমে সর্বমোট ৬৬.৮৯ লক্ষ মেট্রিক টন আলু এ রাজ্যে উৎপন্ন হয়।

"আলুর নতুন জাত প্রচলন" নামে একটি প্রকল্পের মাধ্যমে "প্রকৃত আলুবীজ" (টি. পি. এস.)-এর প্রচলন এবং কুফ্রি-অশোকা (পি. জে-৩৭৬) হাইব্রিড আলুর প্রদর্শনীক্ষেত্র স্থাপনের কাজ চালু রয়েছে। ১৯৯৯-২০০০ সালে ১৫ লক্ষ টাকা ব্যয় অনুমোদনে এই কার্যক্রম চালু রাখা হয়। ২০০০-২০০১ সালেও এই কার্যক্রম চালু রাখা হবে।

**১৪। তুলো ঃ**

দক্ষিণ ২৪-পরগনা জেলায় স্থানীয় পরিবেশের উপযোগী কৃষি-প্রযুক্তির প্রসারে এবং জনস্বার্থে ধান কাটার পর পড়ে থাকা জমিতে তুলো চাষ প্রচলনের কার্যক্রম চালু আছে।

১,০০০ হেক্টরে চাষের প্রকৃত লক্ষ্যমাত্রায় রাজ্য প্রকল্পের অধীনে "ডেভেলপমেন্ট অফ কটন অ্যান্ড আদার ফাইবার ক্রপ্‌স্"—কার্যক্রমের মাধ্যমে গত বছরের ১৫ লক্ষ টাকার ব্যয় মঞ্জুরি বাড়িয়ে ১৯৯৯-২০০০ সালে ২৫ লক্ষ টাকা করা হয়েছে।

**১৫। উত্তরবঙ্গ তরাই উন্নয়ন প্রকল্প** (ইন্দো-ওলন্দাজ প্রকল্প )

নেদারল্যান্ড সরকারের সহযোগিতায় কোচবিহার, জলপাইগুড়ি জেলাসহ দার্জিলিং জেলার শিলিগুড়ি মহকুমা এই প্রকল্পের ছত্রছায়াভুক্ত করা হয়েছে। এ প্রকল্পের কেন্দ্রীভূত লক্ষ্য হল ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের জীবনযাত্রার মান উন্নয়ন এবং এই উদ্দেশ্যে—(ক) কৃষি উৎপাদন বৃদ্ধি, (খ) ভূমি ও জলের কার্যকর এবং যথাযথ ব্যবহার, (গ) গ্রামাঞ্চলের মহিলাদের সামাজিক অবস্থানের উন্নতি এবং (ঘ) অংশীদার কৃষকদের মধ্যে সেচের সুযোগের সাফল্যমন্ডিত হস্তান্তর-সহ উৎসগুলি যথাযথ ব্যবহারে, রক্ষণাবেক্ষণে এবং খরচ আদায়ে তাদের অংশগ্রহণের মাধ্যমে অধিকতর রোজগারের উৎস সৃষ্টি করা।

এই উন্নয়ন প্রকল্প ১৯৯৫ সালের জানুয়ারি মাস থেকে ১৯৯৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত মোট ৫ বছরের জন্য চালু করা হয় এবং সমগ্র প্রকল্প-খাতে ব্যয়ের জন্য ৩৩.০০ কোটি টাকা ধার্য হয়। প্রকল্প-খাতে মোট ধার্য টাকার মধ্যে ১৬.৮৮ কোটি টাকা ১৯৯৮-৯৯ সাল পর্যন্ত কাজে লাগানো হয়। ১৯৯৯-২০০০ সালেও এই কার্যক্রম চালু আছে।

নেদারল্যান্ড রাজ (রয়্যাল) সরকার এই প্রকল্পের কাজে সন্তুষ্ট হয়ে প্রথমে ৩০.৬.২০০০ পর্যন্ত এবং পরে ৩১.৩.২০০১ পর্যন্ত এই প্রকল্পের সময়সীমা বৃদ্ধি করেন।

**১৬। কৃষকদের জন্য বার্ধক্যভাতা ঃ**

পশ্চিমবঙ্গ কৃষক-বার্ধক্যভাতা প্রকল্পে বৃদ্ধি এবং অসমর্থ কৃষি-শ্রমিক, অনূর্ধ্ব ৬ বিঘা জমি চাষ করেন এমন বর্গাদার এবং ৩ বিঘা পর্যন্ত জমি আছে এমন ক্ষুদ্র ও প্রান্তিক শ্রেণীর কৃষকেরা ৬০ বৎসর বয়ঃপ্রাপ্ত হলে মাসিক ৩০০ টাকা (তিন শত টাকা) হারে ত্রৈ-মাসিক ভিত্তিতে বার্ধক্য-ভাতা পাওয়ার অধিকারী হিসাবে বিবেচিত হন। কৃষক, বর্গাদার এবং কৃষি-শ্রমিক রোগ-ভোগ ও দুর্ঘটনাজনিত কোনও কারণে শারীরিকভাবে প্রতিবন্ধী হয়ে পড়লে সেক্ষেত্রে ৫৫ বৎসর বয়ঃপ্রাপ্ত হলে তারাও এই বার্ধক্যভাতা

প্রকল্পের সুযোগ পেয়ে থাকেন। এই প্রকল্পে মোট ২৭,৭৭৫ জনকে বার্ধক্যভাতা-প্রদান কর্মসূচির অন্তর্ভুক্ত করা হয়েছে, যাদের মধ্যে 'দার্জিলিং-গোর্খা পার্বত্য পরিষদ'-এর ১,১১৪ জন রয়েছেন।

২০০০-২০০১ সালেও এই প্রকল্পটি চালু রাখার প্রস্তাব করা হচ্ছে।

১৭। **কৃষি পরিসংখ্যান ও মূল্যায়ন ঃ**

রাজ্যের কৃষি অধিকারের সমাজ, অর্থনীতি ও মূল্যায়ন শাখা আগের মতোই 'ব্যুরো অফ অ্যাপ্লায়েড ইকনমিক্স অ্যান্ড স্ট্যাটিসটিক্স', 'ডাইরেক্টরেট অফ ল্যান্ড রেকর্ডস অ্যান্ড সার্ভে'কে রাজ্যের কৃষি উৎপাদন, ভূমি ব্যবহার সংক্রান্ত নানাবিধ পরিসংখ্যান সংগ্রহ, সংকলন এবং বিশ্লেষণ করার কাজে সাহায্য করে চলেছে। এই শাখা আবার একক দায়িত্বে ১৭টি জেলার ৪৮০টি বিজ্ঞানভিত্তিক মনোনীত কৃষক পরিবারের খামার পরিচালনা-সংক্রান্ত তথ্যাদি যেমন প্রধান ও অ-প্রধান ফসলের চাষ-সংক্রান্ত ব্যয়, কৃষি-পণ্যের মূল্য, কৃষি মজুরি, আয়-ব্যয়ের প্রকৃতি ইত্যাদি সংগ্রহ করার দায়িত্ব পালন করছে। এ ছাড়া, প্রধান ৪টি ঋতুতে, নমুনা হিসাবে চিহ্নিত মৌজার খেতের এক দাগ থেকে অন্য দাগে ঘুরে কুড়িটি প্রধান ফসলের এলাকা, ফলনহার ও মোট ফলন-সংক্রান্ত গণনার কাজ করে এবং পরিসংখ্যান দিয়ে কৃষি সম্প্রসারণ শাখাকে পরামর্শগত সহযোগিতা নিয়মিত করে থাকে।

কেন্দ্রীয় স্তরে এবং রাজ্য স্তরে বিভিন্ন প্রকল্প যেমন—'এস্টাবলিশমেন্ট অফ অ্যান এজেন্সি ফর রিপোর্টিং এগ্রিকালচারাল স্ট্যাটিসটিক্স' (ই. এ. আর. এ. এস.) ফার্ম ম্যানেজমেন্ট স্টাডিস, মনিটরিং-কাম-কন্‌কারেন্ট ইভ্যালুয়েশন সার্ভে, এগ্রিকালচারাল সেনসাস, ইভ্যালুয়েশন অফ হাই-ইল্‌ডিং ভ্যারাইটিস প্রোগ্রাম, ইভ্যালুয়েশন অফ মিনিকিট ডেমনস্ট্রেশন প্রোগ্রাম এবং ইভ্যালুয়েশন অফ কম্যান্ড এরিয়া ডেভেলপমেন্ট অথরিটি ইত্যাদি বর্তমানে এ রাজ্যে চালু রয়েছে।

এই কার্যক্রমগুলি ২০০০-২০০১ সালেও চালু রাখার প্রস্তাব করা হচ্ছে।

১৮। **কৃষি আবহবিদ্যা ঃ**

কৃষি আবহবিদ্যা শাখার মানমন্দির-ভিত্তিক কার্যক্রমে পরিকল্পনাবিদ্, গবেষক, গবেষণা ও সম্প্রসারণ কর্মী, শস্য-রক্ষা বিশেষজ্ঞ, এমন কি, প্রত্যন্ত গ্রামের কৃষককে গণমাধ্যম যেমন আকাশবাণী, দূরদর্শন ইত্যাদির সহযোগিতায় প্রয়োজনীয় তথ্যাদি সরবরাহ করা হয়ে থাকে। এর ফলে, এক দিকে যেমন প্রতিকূল আবহাওয়া পরিস্থিতিজনিত ফসলক্ষতির পরিমাণ কমিয়ে আনা সম্ভব হয়েছে, তেমনই আবার অপরদিকে অনুকূল আবহাওয়ার

সদ্ব্যবহার করার বিষয়ে কৃষকেরা আরও সচেতন হয়ে উঠেছেন। আবহাওয়া-সংক্রান্ত তথ্যের ওপর ভিত্তি করে রোগ ও পোকার আক্রমণের সম্ভাবনা-সম্পর্কীয় আলোকপাত করা সম্ভব হয়েছে। ২০০০-২০০১ সালেও এই কার্যক্রম চালু রাখা হবে।

এ ছাড়া, ৯ম পরিকল্পনাকালে পরিকাঠামোসমূহের ব্লক-স্তর পর্যন্ত প্রসারণ ও আধুনিকীকরণ, আধুনিক কৃষি-আবহবিদ্যা সম্পর্কীয় তথ্যাদি বিশ্লেষণ কেন্দ্র স্থাপন এবং সরকারি খামারগুলিতে আবহাওয়া পর্যবেক্ষকদের জন্য বাসস্থান নির্মাণ ইত্যাদি কার্যক্রম গ্রহণ করা হয়েছে।

**১৯। সর্বার্থসাধক শস্য বিমা ঃ**

১৯৩৮ সালের বিমা আইন মোতাবেক বহুবিধ বিমা ব্যবসায়ের শ্রেণীভুক্ত শস্য বিমা ব্যবসায়ে "ওয়েস্ট বেঙ্গল স্টেট ক্রপ্ ইনসিওরেন্স ফান্ড"-এর মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকার এবং "জেনারেল ইনসিওরেন্স কোম্পানি অফ্ ইন্ডিয়া"-র মাধ্যমে ভারত সরকারের যৌথ উদ্যোগে ১৯৮৫-৮৬ সালে পশ্চিমবঙ্গে ব্যাপক শস্য বিমা প্রকল্প চালু করা হয়।

ভারত সরকার কর্তৃক শতকরা ১০০ ভাগ বিনিয়োগের মাধ্যমে 'জি. আই. সি. এস.'-এর নিয়ন্ত্রণাধীন এবং ভারত সরকার ও রাজ্য সরকারের ৫০ : ৫০ অনুপাতে বিনিয়োগের মাধ্যমে 'ডব্লুই. বি. এস. সি. আই. এফ.'-এর নিয়ন্ত্রণাধীন দুটি 'করপাস ফান্ড' থেকে প্রিমিয়াম আদায়, ভরতুকি এবং দাবি দাওয়া সংক্রান্ত ক্ষতিপূরণের হিসাব-নিকাশ ব্যবস্থা চালু ছিল।

১৯৯৮ সালে রাজ্য সরকারের সঙ্গে আলোচনাপূর্বক ভারত সরকার পরিবর্তিত আকারে শস্য বিমা প্রকল্পের প্রস্তাব রাখেন। 'এন. সি. সি. আই. এস' অনুযায়ী এই প্রকল্পে রাজ্য সরকার অংশীদার নন এবং তাকে ক্ষতিপূরণ সংক্রান্ত দাবি-দাওয়া মেটানোর ও অন্যান্য দায়ও বহন করতে হবে না ; কেবল ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের দেয় প্রিমিয়ামের ২৫% ভরতুকি হিসাবে দিতে হবে।

কিন্তু রাজ্য সরকারের সঙ্গে কো ওরূপ আলোচনা না করেই ১৯৯৯-এর জুলাই-এর মাঝামাঝি ভারত সরকার হঠাৎ একতরফাভাবে 'ন্যাশনাল এগ্রিকালচারাল ইনসিওরেন্স স্কিম' (এন. এ. আই. এস.) বা "রাষ্ট্রীয় কৃষি বিমা যোজনা" (আর. কে. বি. ওয়াই.) নামে সম্পূর্ণ নতুন এক শস্য বিমা প্রকল্প প্রবর্তন করেন। আবার, রাজ্য সরকারের সঙ্গে কোনও আলোচনা না করেই ১৯৯৯-২০০০ সালে "রবি" থেকেই চালু 'সি. সি. আই. এস.' কার্যক্রমটি তুলে নেন। আগেকার প্রকল্পের সঙ্গে বর্তমান প্রকল্পের বিস্তর ফারাক থাকায় রাজ্য সরকারের ওপর অসঙ্গতিপূর্ণ এবং নীতিবহির্ভূত আর্থিক বোঝার দায় বর্তায়।

'এন. আই. এস.'-এ 'জি. আই. সি. আই.'-কেই একমাত্র বিমাকারীরূপে চিহ্নিত করা হয় এবং ওই প্রতিষ্ঠানকে প্রিমিয়াম সংক্রান্ত যাবতীয় আয় গ্রহণের অধিকার দেওয়া হয়। এতে সর্বমোট বিমার সঙ্গে কোনওরূপ সঙ্গতি না রেখে শুধুমাত্র প্রিমিয়ামের মধ্যেই ঝুঁকি সীমাবদ্ধ থাকবে। প্রিমিয়াম পরিমাণের থেকে বেশি ক্ষতিপূরণ সংক্রান্ত দাবি-দাওয়ার দায়ভার রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারকে ৫০:৫০ অনুপাতে নিতে হবে। ঋণ গ্রহণকারী ক্ষুদ্র ও প্রান্তিক শ্রেণীর কৃষক এবং ঋণ গ্রহণ করেনি অথচ স্বেচ্ছায় এই কার্যক্রমে অংশ নিচ্ছে এমন কৃষকদের প্রিমিয়ামের ২৫% ভরতুকি দেওয়ার সঙ্গে সঙ্গে ব্যাঙ্ক চার্জ, 'জি. আই. সি. আই.'-এর প্রশাসনিক এবং কার্যনির্বাহসংক্রান্ত ব্যয়ভারের ৫০ শতাংশ রাজ্য সরকারকে বহন করতে হবে। 'জি. আই. সি. আই.'-এর নিয়ন্ত্রণাধীন "সেন্ট্রাল করপাস ফান্ড"-এর ৫০ শতাংশও অগ্রিম হিসাবে রাজ্য সরকারকে দিতে হবে।

সমগ্র বিষয়টি বিবেচনা করে মাননীয় মুখ্যমন্ত্রী ১৯৯৯-এর আগস্টে ভারতের মাননীয় প্রধানমন্ত্রীর নিকট বিষয়টি উত্থাপন করেন এবং 'এন. এ. আই. এস.' মুলতুবি রেখে 'সি. সি. আই. এস.' চালু রাখার ব্যাপারে সকল মুখ্যমন্ত্রীদের সঙ্গে আলোচনার জন্য তাকে অনুরোধ করেন। পরবর্তী সময়ে নতুন দিল্লিতে মুখ্যমন্ত্রীর সঙ্গে প্রধানমন্ত্রীর বৈঠকে এই প্রসঙ্গটি আলোচিত হয়।

কিন্তু যেহেতু ভারত সরকার বর্তমান রূপরেখাতেই 'এন-এ-আই-এস' কার্যক্রম চালু করতে বদ্ধপরিকর, সেই কারণে তারা রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গি ও প্রস্তাব বিবেচনা করতে অনিচ্ছুক।

'জি-আই-সি-আই' প্রদত্ত হিসাব অনুযায়ী প্রাথমিক অবস্থাতেই বাৎসরিক ২০ (কুড়ি) কোটি টাকার দায়ভার রাজ্য সরকারকে বহন করতে হবে।

প্রিমিয়ামের বর্দিত হারের সঙ্গে ভরতুকির বর্দিত পরিমাণ ছাড়াও চাষের শতকরা এলাকা, ঋণ নেননি এমন অংশগ্রহণকারী কৃষকের সংখ্যা এবং বাৎসরিক মরসুমী বাণিজ্যিক ফসলের চাষ-এলাকা ইত্যাদির বৃদ্ধির সঙ্গে সঙ্গে ওই দায়ভারের পরিমাণও বৃদ্ধি পেতেই থাকবে।

ভারত সরকার যদি সম্পূর্ণ আর্থিক দায়ভার বহনপূর্বক 'এন-এ-আই-এস' কার্যক্রম একতরফাভাবে চালু করতে চান সেক্ষেত্রে ক্ষতির পরিমাণ নির্ধারণ করতে এবং ক্ষতিপূরণ সংক্রান্ত দাবি-দাওয়া হিসাবের জন্য কার্যবাহী সংস্থাকে তথ্যাদি সরবরাহ করতে রাজ্য সরকার অবশ্যই সব ধরনের সহযোগিতা করতে প্রস্তুত আছে। কিন্তু সকল আর্থিক দায়ভার বহন করা সহ একতরফাভাবে 'এন-এ-আই-এস' কার্যক্রম চালু করা অথবা 'এন-এ-আই-এস'-এর যতদিন না পরিমার্জিত রূপ দেওয়া হচ্ছে ততদিন 'সি-সি-আই-

**এস' কার্যক্রম চালু রাখার ব্যাপারে ভারত সরকারের অনিচ্ছাহেতু রাজ্যের কৃষকেরা সকল প্রকার শস্যবিমা প্রকল্পের সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন।**

**২০। বিভাগীয় কৃষি খামার উন্নয়ন ঃ**

কৃষি বিভাগ, দ্বিতীয় ও তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ব্লক, মহকুমা এবং জেলাস্তরে অনেক সরকারি 'কৃষি খামার' প্রতিষ্ঠা করেন। এইগুলি প্রতিষ্টার উদ্দেশ্য ছিল উন্নত প্রথার চাষের প্রদর্শনী, ক্ষেত্র পরিদর্শন তথা উত্তম বীজ উৎপাদন এবং চাষীভাইদের মধ্যে উহার বিতরণ। কিছু কিছু সরকারি কৃষি খামারে স্থানীয় অঞ্চলের ভূপ্রকৃতি অনুযায়ী শস্য উৎপাদনের সুপারিশ করার জন্য গবেষণা করা হয়। বর্তমানে ঐরূপ গবেষণা ক্ষেত্র সহ মোট ২০০ (দুই শত) কৃষি খামার কৃষি বিভাগের পরিচালনাধীন আছে।

দীর্ঘদিন পূর্বে সরকারি কৃষি খামারের জন্য যে পরিকাঠামো তৈরি করা হয়েছিল, তা বর্তমানে অপ্রতুল এবং আরও উন্নয়ন প্রয়োজন। ১৯৯৯-২০০০ সালে এই প্রকল্প খাতে যে টাকা আছে তা বিভাগীয় কৃষি খামার উন্নয়নে নিম্নলিখিতভাবে ব্যবহার করা হচ্ছে।

সেচব্যবস্থার উন্নতি সাধন, কৃষি যন্ত্রপাতি, পাওয়ার টিলার, সেচের পাম্প, নতুন গোডাউন তৈরি এবং পুরনো গোডাউনগুলির মেরামতি, ধানজাড়া চাতাল, অফিস এবং কর্মচারিদের বাসস্থান তৈরি, সমস্যাযুক্ত এলাকায় সরকারি কৃষি খামারের সীমানায় বেড়া দেওয়া ইত্যাদি।

১৯৯৯-২০০০ সালে উপরিউক্ত পরিকাঠামো উন্নয়নে ৫ (পাঁচ) কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। এই টাকা জেলা পরিষদগুলিকে বিভাগীয় কৃষি খামার উন্নয়নের জন্য অনুদান হিসাবে দেওয়া হচ্ছে। অতিরিক্ত আরও ৯৫ (পঁচানব্বই) লক্ষ টাকা বরাদ্দ করা আছে যা বিভাগীয় কৃষি খামারের আধুনিকীকরণ এবং উন্নয়ন উদ্দেশ্যে কৃষি বিভাগের মাধ্যমে ব্যবহার করা হচ্ছে।

২০০০-২০০১ সালেও এই প্রকল্প চালু রাখা হবে।

**১৯৯৮-৯৯ সালে কৃষি-উপাদনে সাফল্য**

| ফসল | উৎপাদন ('০০০ টনে) |
|---|---|
| ১। মোট চাল | ১৩৩১.৪৪৪ |
| ২। গম | ৭৭৮.০৯০ |

| | |
|---|---|
| ৩। অন্যান্য তন্ডুল | ১৪৬.৪৮১ |
| ৪। মোট তন্ডুল | ১৪২৪১.০১৫ |
| ৫। ডালশস্য | ১২৬.৪৬৯ |
| ৬। মোট খাদ্যশস্য | ১৪৩৬৭.৪৮৪ |
| ৭। মোট তৈলবীজ | ৩৭৯.১৩৮ |
| ৮। আখ | ২০০১.৯০০ |
| ৯। আলু | ৬৬৮৯.৬৩০ |
| ১০। পাট | ১৩২৭.২৫৩ |
| ১১। মেস্তা | ১৪.৫৮৫ |
| ১২। শন্ | ১.৬৭০ |
| ১৩। তুলো | ০.১৩১ |

১৯৯৯-২০০০ সালের প্রত্যাশিত কৃষি উৎপাদন

| ফসল | উৎপাদন ('০০০ টনে) |
|---|---|
| ১। মোট চাল | ১৪৩৪৩.৬০ |
| ২। গম | ৭৯৫.৫০ |
| ৩। মোট তন্ডুল | ১৫২৮৫.১০ |
| ৪। ডালশস্য | ১৪৩.০০ |
| ৫। মোট খাদ্যশস্য | ১৫৪২৮.১০ |
| ৬। মোট তৈলবীজ | ৪০০.০০ |
| ৭। আখ | ১৭০২.০০ |
| ৮। আলু | ৬৯০০.০০ |
| ৯। পাট | ১৩২৬.২৪ |
| ১০। সবজি | ১১০০২.৫৩ |
| ১১। অন্যান্য | ৩৪১৭.৪৭ |

**২০০০-২০০১ সালের কৃষি উৎপাদন লক্ষ্যমাত্রা**

২০০০-২০০১ সালের জন্য পশ্চিমবঙ্গের প্রধান ফসলগুলির চূড়ান্ত উৎপাদন লক্ষ্যমাত্রা নিচে দেওয়া হল ঃ

| ফসল | উৎপাদন লক্ষ্যমাত্রা ('০০০ টনে) |
|---|---|
| ১। মোট চাল | ১৪৮৩৬.২ |
| ২। গম | ৯৫০.০ |
| ৩। অন্যান্য তন্ডুল | ২০৪.৮ |
| ৪। মোট তন্ডুল | ১৫৯৯১.০ |
| ৫। ডালশস্য | ২৬৭.৪ |
| ৬। মোট খাদ্যশস্য | ১৬২৫৮.৩ |
| ৭। মোট তৈলবীজ | ৬১১.২ |
| ৮। আখ | ১৯৫০.০ |
| ৯। আলু | ৬৬৫৮.০ |
| ১০। পাট | ১১৯৭.০ |

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

কৃষি-পরিস্থিতি, কৃষি-পরিকল্পনা, কৃষি-উৎপাদন লক্ষ্যমাত্রা এবং কৃষি-উন্নয়নের বিভিন্ন প্রকল্প/কর্মসূচি যেগুলি কার্যে রূপায়ণ করার জন্য মনস্থ করা হয়েছে এবং যেগুলির জন্য ২০০০-২০০১ বর্ষে বাজেট-বরাদ্দের প্রয়োজন রয়েছে সেগুলি সম্বন্ধে আমি সংক্ষেপে বক্তব্য রেখেছি।

এই সঙ্গে আমি ব্যয়-বরাদ্দের দাবি পেশ করছি এবং সভার অনুমোদন প্রার্থনা করছি।

**DEMAND No. 48**

**Major Heads : 2402—Soil and Water Conservation and 4402—Capital Outlay on Soil and Water Conservation**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the

Governor, I beg to move that a sum of Rs. 29,80,17,000 only be granted for expenditure under Demand No. 48, Major Heads : "2402—Soil and Water Conservation and 4402—Capital Outlay on Soil and Water Conservation" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 9,83,46,000 already voted on account)

(Budget Speech of Shri Narendranath Dey on Demand No. 47 Printed along with Budget Speech on Demand No. 48)

**DEMAND No. 49**

**Major Heads : 2403—Animal Husbandry and 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 151,10,80,000 only be granted for expenditure under Demand No. 49, Major Heads : "2403—Animal Husbandry and 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 49,86,56,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Anisur Rahaman on Demand Nos. 49 & 50 was taken as read)

৪৯ নং দাবি

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৪৯ নং দাবির অন্তর্ভূক্ত "২৪০৩ অ্যানিমাল হাসব্যান্ড্রি" এবং "৪৪০৩ ক্যাপিটাল আউটলে অন অ্যানিমাল হাসব্যান্ড্রি (এক্সক্লুডিং পাবলিক আন্ডার-টেকিংস)" খাতে ২০০০-২০০১ সালের জন্য ১৫১,১০,৮০,০০০ (একশত একান্ন কোটি দশ লক্ষ আশি হাজার) টাকা মাত্র ব্যয় বরাদ্দের দাবি পেশ করছি। এ বছরের ভোট-অন-অ্যাকাউন্টে পেশ করা ৪৯,৮৬,৫৬,০০০ (উনপঞ্চাশ কোটি ছিয়াশি লক্ষ

ছাপ্পান্ন হাজার) টাকা মাত্র উল্লিখিত ব্যয়বরাদ্দ দাবির অন্তর্ভূক্ত।

৫০ নং দাবি

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫০ নং দাবির অন্তর্ভূক্ত "২৪০৪ ডেয়ারি ডেভেলেপমেন্ট" এবং "৪৪০৪ ক্যাপিটাল আউটলে অন ডেয়রি ডেভেলপমেন্ট (এক্সক্লুডিং পাবলিক আন্ডার-টেকিংস)" খাতে ২০০০-২০০১ সালের জন্য ১৫৫,০০,১৮,০০০ টাকা (একশত পঞ্চান্ন কোটি আঠারো হাজার) মাত্র ব্যয় বরাদ্দের দাবি পেশ করছি। এ বছর ভোট-অন-অ্যাকাউন্টে পেশ করা ৫১,১৫,০৬,০০০ টাকা (একান্ন কোটি পনের লক্ষ ছয় হাজার) টাকা মাত্র উল্লিখিত দাবির অন্তর্ভূক্ত।

ব্যয়বরাদ্দের দাবি পেশ করার প্রসঙ্গে আমি বিধান সভায় মাননীয় সদস্যদের কাছে বিভাগীয় যে সকল কর্মসূচি গ্রহণ করা হয়েছে তার খতিয়ান এবং বর্তমান আর্থিক বছরে যে সব কর্মসূচিকে সবিশেষ গুরুত্ব দেওয়া হবে, যার ওপর ভিত্তি করেই এই ব্যয় বরাদ্দ অনুমোদনের জন্য পেশ করছি তার উল্লেখ করতে চাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সকলেই অবগত আছি যে দেশের মাত্র ২% জমি নিয়ে পশ্চিমবঙ্গকে দেশের প্রায় ৮% মানুষের দায় বহন করতে হয়। চাষযোগ্য জমির ব্যবহার প্রায় চূড়ান্ত সীমায় পৌঁছে গেছে। এই পটভূমিতে প্রাণীপালন এবং দোহ বিকাশ প্রোটিনযুক্ত খাদ্য উৎপাদন বৃদ্ধিতে এবং গ্রামীণ খামারি ও বেকার যুবকদের আংশিক বা পূর্ণ পরিপূরক কর্মসংস্থান বৃদ্ধিতে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে পারে। প্রাণী-পালন এবং দোহ-বিকাশ এই ক্ষেত্রের প্রকৃত গুরুত্ব গ্রামীণ মানুষ যাতে উপলব্ধি করতে পারেন এবং লাভজনক উপার্জনের মাধ্যম হিসাবে গ্রহণ করতে এগিয়ে আসেন তার জন্য আমার দপ্তর সচেষ্ট। এই কর্মকান্ডে আমাদের দপ্তরের পরিকল্পনাকে রূপায়ণের জন্য পঞ্চায়েতের পদাধিকারিদের আমরা যুক্ত করেছি। পরিকল্পনা রূপায়ণের জন্য প্রতিটি জেলাপরিষদকে স্থান নির্বাচন করে পরিকাঠামো তৈরি প্রক্রিয়ায় যুক্ত করা হয়েছে। এই আর্থিক বছরে সমস্ত জেলাপরিষদকে এই প্রথম প্রাণীপালন ও দোহ-বিকাশ ক্ষেত্রে নিজ নিজ সীমানার মধ্যে পরিকাঠামোর বিকাশের ক্ষেত্রে ১৮ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে।

প্রাণীসম্পদ-বিকাশ এবং প্রাণীস্বাস্থ্য-অধিকার একযোগে প্রাণী সম্পদ বিকাশ ও প্রাণীস্বাস্থ্য সুরক্ষার ক্ষেত্রে সামগ্রিক কাজকর্মের তদারকি করে থাকে। আমার দপ্তর একজন অতিরিক্ত আধিকারিককে ব্লক/পঞ্চায়েত সমিতিস্তরে প্রাণীসম্পদ বিকাশের ক্ষেত্রে নিয়োজিত করেছে। অনুরূপভাবে বর্তমান পদগুলির পুনর্বিন্যাসের মাধ্যমে, প্রায় প্রতিটি গ্রাম পঞ্চায়েত

স্তরে প্রাণীসম্পদ বিকাশের কাজ ত্বরান্বিত করার জন্য একজন করে প্রাণী-বিকাশ-সহায়ক নিয়োগ করা হয়েছে। বাকি গ্রাম পঞ্চায়েতগুলিতেও অতি শীঘ্র এই জাতীয় সহায়ক বহাল করা হবে। ইতিমধ্যেই যে সব গ্রাম পঞ্চায়েতে এখনও সহায়ক নিয়োগ সম্ভব হয়নি, সেখানে কৃত্রিম প্রজননের কাজের তদারকিতে থাকবেন প্রশিক্ষিত যুবকেরা অথবা সমবায় সমিতির প্রশিক্ষণ প্রাপ্ত কর্মিরা। জেলা, পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েত স্তরে আমার দপ্তরের কাজকর্ম যাতে ত্রিস্তর পঞ্চায়েত পরিকাঠামোর সাথে কার্যকর সমন্বয় সাধন করে সম্পন্ন হয়, তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

গো-খাদ্য উৎপাদনসহ দোহ-উন্নয়নের যাবতীয় কাজকর্ম পরিচালিত হয় মূলত দোহ বিকাশ অধিকার, ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস্ ফেডারেশন লিমিটেড ও তার সহযোগী মিল্ক ইউনিয়ন, দুগ্ধসমবায় সমিতি এবং ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যান্ড পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড ইত্যাদি সংস্থার মাধ্যমে।

**পশুপালন ঃ**

স্বনির্ভরতা ও সুদূরপ্রসারী উন্নয়নের উপরেই প্রধানত জোর দেওয়া হচ্ছে। আর বিশেষ জোর দেওয়া হয়েছে সমাজের দুর্বলতর শ্রেণীর আর্থিক উন্নয়ন তথা গ্রামীণ বিকাশের উপরে। এই অধিকারের ব্যয়ের একটি বড় অংশই ব্যয়িত হবে শুধুমাত্র এই শ্রেণীর মানুষের উপকারার্থে। প্রাণীপালনে বিনিয়োগে অর্থে চেয়ে ব্যক্তিগত শ্রমেরই প্রয়োজন বেশি। অর্থাৎ, দক্ষতাই এ কাজের মূলধন। অতএব, প্রাণীপালনের মাধ্যমে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হয়। এই পেশা পরিবেশেরও বন্ধ। একই সঙ্গে, এই পেশা গ্রহণ করলে মাংস, দুধ, ডিম প্রভৃতি প্রয়োজনীয় প্রোটিনের উৎপাদনও সম্ভবপর।

প্রাণীসম্পদ-বিকাশ কর্মকান্ডের দেখাশোনা, তদারকি ও উৎসাহদান করে চলেছে প্রাণীসম্পদ বিকাশ বিভাগের অধীনে প্রাণীসম্পদ ও প্রাণীস্বাস্থ্য অধিকার। প্রাণীপালন ও প্রাণী-চিকিৎসা অধিকর্তা গ্রাম পঞ্চায়েত স্তর থেকে সদর কার্যালয় পর্যন্ত তার প্রশাসনিক কর্মিদের নিয়ে এই বিশাল কর্মকান্ড তদারকি করছেন।

গ্রাম পঞ্চায়েত কেন্দ্রগুলিতে প্রাণী-বিকাশ-সহায়কেরা অসুস্থ প্রাণীদের প্রাথমিক চিকিৎসার ব্যবস্থা করছেন। সেই সঙ্গে প্রাণীদের রোগ প্রতিরোধক টিকাকরণ, কৃত্রিম গো-প্রজনন, সংশ্লিষ্ট অন্যান্য উপকরণ যোগান দেওয়া প্রভৃতি কাজে নিযুক্ত আছেন তারা।

ব্লক পর্যায়ে এই অধিকারের পরিচালনায় চালু রয়েছে ব্লক প্রাণীস্বাস্থ্য কেন্দ্র এবং অতিরিক্ত ব্লক প্রাণীস্বাস্থ্য কেন্দ্র। এই সব কেন্দ্রের দায়িত্বে রয়েছেন দক্ষ প্রাণী-চিকিৎসক ও মহকুমা প্রাণী-উন্নয়ন আধিকারিক। তারা ব্লক স্তরে পঞ্চায়েত এবং সংশ্লিষ্ট অন্যান্য

বিভাগের সঙ্গে ঘনিষ্ঠ সংযোগ রক্ষা করে চলেছেন। তাছাড়া ব্লক ও সদর মহকুমার প্রশাসনিক কাজের দায়িত্বও তাদের উপরে রয়েছে।

জেলাস্তরের শীর্ষে রয়েছেন একজ উপ-অধিকর্তা ; তিনি জেলা পরিষদের সাথে যোগাযোগ রক্ষাকারী পরিষদ অফিসারও বটেন। জেলা সদর পর্যায়ে কয়েকজনের এক একটি গ্রুপে সাবজেক্ট ম্যাটার স্পেশালিস্ট বা বিষয়বস্তু বিশারদ রয়েছেন, যারা প্রাণীপালকদের বিশেষ 'প্রাণীস্বাস্থ্যকেন্দ্র এক একটি সম্পূর্ণ, আধুনিক রোগ নির্ণয় এবং চিকিৎসাকেন্দ্র হিসেবে কাজ করে থাকে। এখানে কৃত্রিম গো-প্রজননসহ সব রকম প্রাণীরোগের চিকিৎসা করা হয়ে থাকে।

রাজ্যের তিনটি বিভাগের (প্রেসিডেন্সি, বর্ধমান ও জলপাইগুড়ি) সদর কার্যালয়ে যুগ্ম-অধিকর্তা পদমর্যাদার তিনজন সিনিয়র অফিসার দায়িত্বে রয়েছেন।

রাজ্য মুরগি খামার, মিশ্র রাজ্য প্রাণীপালন খামার, তৎসহ শালবনী ও হরিণঘাটা খামার এবং কল্যাণীর রাজ্য-প্রাণী-খামারগুলির দায়িত্বে রয়েছেন সহ-অধিকর্তা থেকে যুগ্ম-অধিকর্তা পর্যন্ত বিভিন্ন পদমর্যাদার আধিকারিকেরা।

৫ (পাঁচ) জন অতিরিক্ত অধিকর্তাসহ অন্যান্য সিনিয়র অফিসারদের সহায়তায় প্রাণী-পালন ও প্রাণীচিকিৎসা অধিকর্তা রাজ্যের সামগ্রিক প্রাণীসম্পদ-বিকাশ-কর্মকান্ডের দেখাশোনা করেন।

**পশ্চিমবঙ্গে প্রাণীর সংখ্যা বিশাল।**

**১৯৯৯-২০০০ সালে রাজ্যে প্রাণীসম্পদের চিত্রটা এইরকম ঃ**

| | | |
|---|---|---|
| গরু | — | ১৮১.৭৮২ লক্ষ |
| মহিষ | — | ১০.০৬৮ লক্ষ |
| ভেড়া | — | ১৪.৬২১ লক্ষ |
| ছাগল | — | ১৬৭.৬০৬ লক্ষ |
| শূকর | — | ১১.৫৪৪ লক্ষ |
| মুরগি | — | ৩৪৫.৮৫৭ লক্ষ |
| হাঁস | — | ১৪৭.৫৭৮ লক্ষ |
| মোট পোল্টি পাখি | — | ৪৯৩.৭৪৩ লক্ষ |

এই রাজ্যে প্রতি বর্গ কিলোমিটারে প্রাণীর সংখ্যা খুব বেশি হলেও তাদের বেশির ভাগই স্বীকৃত প্রজাতির নয় ('ব্ল্যাক বেঙ্গল' ছাগ ব্যতীত)। এই সব প্রাণীর দুধ, মাংস আর পশমের উৎপাদনও খুব কম।

অতীতে এই দপ্তরের আর্থিক সীমাবদ্ধতার জন্য আমাদের প্রচেষ্টা থাকা সত্ত্বেও দুধ, ডিম এবং মাংস উৎপাদনে ভারত সরকারের পুষ্টি উপদে,টা কমিটির নির্দ্ধারিত লক্ষ্যমাত্রায় পৌঁছানো সম্ভব হয়নি।

তবুও বর্তমানে প্রাণীপালন ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের পরিপূরক আয়ের উৎস হিসাবে এবং বেসরকারি উদ্যোগপতিদের প্রধান উপার্জনের সূত্র হিসাবে সংগঠিত প্রাণী খামার উত্তরোত্তর স্বীকৃতিলাভ করে চলেছে।

দেশি গরুর উৎপাদনশীলতা বাড়াতে রাজ্যজুড়ে ব্যাপকভাবে সংকরায়ন কর্মসূচি হাতে নেওয়া হয়েছে। হিমায়িত গোবীজ প্রযুক্তিতে কৃত্রিম প্রজননের মাধ্যমে জাত অধিক উৎপাদনক্ষম সংকর গাই-গরু গ্রামে ৩-৪ গুণ বেশি দুধ দেবে। ফলে প্রাণীপালকের আয়ও বাড়বে। গোটা দেশের ২১৪.৯৩ লক্ষ সংকর গরুর মধ্যে বর্তমানে (১৯৯৮-৯৯) পশ্চিমবঙ্গে সংকর গরুর সংখ্যা ৯.৪৩ লক্ষ।

বর্তমানে এই অধিকার গ্রামপঞ্চায়েত স্তর পর্যন্ত ২,৭৮০টি কৃত্রিম গো-প্রজননকেন্দ্র চালনা করছে। সংশ্লিষ্ট অন্যান্য পরিকাঠামো নিম্নরূপ ঃ

ক) হিমায়িত গোবীজ বীক্ষণাগার এবং বুল স্টেশন বা ষাঁড় সংরক্ষণ কেন্দ্র ৩টি—হরিণঘাটা, শালবনী এবং শিলিগুড়িতে 'হিমুল'।

খ) ১৮টি জেলাতেই হিমায়িত গোবীজ ব্যাঙ্ক বা সংরক্ষণ কেন্দ্র রয়েছে। কলকাতার বেলগাছিয়াতে একটি আঞ্চলিক গোবীজ সংরক্ষশ কেন্দ্র আছে।

গ) ৯টি তরল নাইট্রোজেন প্ল্যান্ট চালু করা হয়েছে।

ঘ) আঞ্চলিক কৃত্রিম প্রজনন সামগ্রী সরবরাহকারী ব্যাঙ্ক—

শিলিগুড়ি, বেলগাছিয়া, হরিণঘাটা, শালবনি, বর্দ্ধমান এবং বিষ্ণুপুরে,

হরিণঘাটা আর 'হিমুল'-এর হিমায়িত গোবীজ বীক্ষণাগার থেকে রাজ্যে হিমায়িত গোবীজ স্ট্র-এর প্রয়োজন আংশিক পূরণ করা হয়ে থাকে। তবে স্ট্র-এর চাহিদার বেশির ভাগটাই পূরণ করা হয় কেরলের লাইভস্টক ডেভেলপমেন্ট বোর্ড থেকে ; এছাড়া কেন্দ্র এবং অন্যান্য রাজ্যের হিমায়িত গোবীজ বীক্ষণাগার থেকেও এই স্ট্র কেনা হয়ে থাকে।

আশা করা যায়, মেদিনীপুর জেলার শালবনীতে অবস্থিত হিমায়িত গোবীজ বীক্ষ্শাগারটি চালু হলে এবং হরিণঘাটা ও শিলিগুড়ির 'হিমুল'-এর ষাঁড়-সংরক্ষণ কেন্দ্রের শক্তি বৃদ্ধির পরে হিমায়িত গোবীজ স্ট্র-এর চাহিদার বেশির ভাগটাই আমাদের রাজ্য থেকেই পাওয়া যাবে।

এ রাজ্যে চালু ৯টি তরল নাইট্রোজেন প্ল্যান্টের উৎপাদন এবং অন্যান্য শিল্প সংস্থা থেকে সংগৃহীত তরল নাইট্রোজেন রাজ্যের সমস্ত কৃত্রিম গো-প্রজনন কেন্দ্রের চাহিদা পূরণে সক্ষম হবে।

**কৃত্রিম গো-প্রজনন-সংক্রান্ত একটি সর্বশেষ পরিসংখ্যান দেওয়া হল ঃ**

| | ১৯৯৮-৯৯ | ১৯৯৯-২০০০ (ডিসেঃ '৯৯ পর্যন্ত) |
|---|---|---|
| (ক) কৃত্রিম প্রজনন (এ. আই.) এর সংখ্যা | ৬.৬৮৫ লক্ষ টাকা | ৫.৮৪ লক্ষ |
| (খ) সংকর বাছুর জন্মেছে | ১.৯৩৬ লক্ষ | ১.৭৫ লক্ষ |
| (গ) হিমায়িত গোবীজ স্ট্র-এর উৎপাদন (হিমায়িত গোবীজ বীক্ষণাগার, হরিণঘাটা) | ১.৭৮ লক্ষ | ২.৪৩ লক্ষ |
| (ঘ) তরল নাইট্রোজেন-এর উৎপাদন | ২.৫৭ লক্ষ লিটার | ২.৫০ লক্ষ লিটার |
| (ঙ) কৃত্রিম গো-প্রজনন থেকে মোট সংগ্রহ | ৬১.৯৯ লক্ষ টাকা | ৫৮.০০ (প্রত্যাশিত) লক্ষ টাকা |
| (চ) সংকর বাছুরের উৎপাদন থেকে সম্পদ সৃষ্টির পরিমাণ | ৪৮৭.৩ লক্ষ টাকা | ৪৩৭.০ লক্ষ টাকা |
| (ছ) তরল নাইট্রোজেন উৎপাদন থেকে সম্পদ সৃষ্টির পরিমাণ | ৩৩.৪১ লক্ষ টাকা | ৩২.০ লক্ষ টাকা |

অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য এই প্রসঙ্গে বলতে চাই যে, গ্রামের বেকার যুবক ও স্বেচ্ছাসেবী-সংগঠনদের প্রশিক্ষণ দেওয়া হচ্ছে প্রাণীপালকের দোরগোড়ায় কৃত্রিম প্রজনন পরিষেবা পৌঁছে দেওয়ার জন্য। এই কাজের জন্য তাদের পারিশ্রমিক নেওয়ারও অনুমতি দেওয়া হয়েছে। ফলে, গ্রামের বেকার যুবকদের বাড়তি উপার্জনের একটা পথ তৈরি করা গেছে ; তাদের জীনবযাত্রাও এই বাড়তি আয়ের ফলে অনেকটা সুগম হবে। আশা করা যায়, ২০০০ সালের মধ্যে বিভাগীয় উদ্যোগে প্রতিটি গ্রাম পঞ্চায়েতে একটি করে কৃত্রিম গো-প্রজননকেন্দ্র চালু করা

যাবে। প্রতিটি গ্রাম পঞ্চায়েতে কৃত্রিম প্রজননের জন্য অন্তত একজন ভ্রাম্যমান স্বেচ্ছাসেবীর পরিষেবা নিশ্চিত করার জন্য আমার দপ্তর উদ্যোগ নিয়েছে।

'১৯৯৭-৯৮ আর্থিক বছরে কেন্দ্রীয় সরকার থেকে পাওয়া ৫৩১.৯ লক্ষ টাকার আর্থিক সহায়তায় রাজ্যের ৪৫৫টি তরল গোবীজকেন্দ্রকে হিমায়িত গোবীজকেন্দ্রে রূপান্তরিত করা হয়েছে। এই অর্থের সম্পূর্ণ সদ্ব্যবহার করা গেছে। তাছাড়া, ১৯৯৮-৯৯ আর্থিক বছরের শেষে ৬০০টি নতুন কৃত্রিম গো-প্রজননকেন্দ্র (হিমায়িত গোবীজ দ্বারা) স্থাপন করা হয়েছে। ঐ একই সময়ের মধ্যে তরল নাইট্রোজেন অধিক পরিমাণে পরিবহন এবং হিমায়িত গোবীজ স্ট্র-সংরক্ষণের জন্য উপকরণ/সরঞ্জাম সংগ্রহের কাজও সম্পূর্ণ করা গেছে।

আশা করা যায়, এই প্রকল্পের আওতায় শীঘ্রই ৫টি প্রশিক্ষণকেন্দ্র চালু করা যাবে গ্রামের আগ্রহী বেকার যুবকদের প্রশিক্ষণ দানের জন্য।

প্রসঙ্গত, 'ফিল্ড টেস্টিং অফ বুল' প্রকল্পে ভাল জাতের এঁড়ে বাছুর বাছাই ক'রে তাদের ষাঁড় সংরক্ষণ কেন্দ্রে (বুল স্টেশন) প্রতিপালন করা হচ্ছে। বিভিন্ন ষাঁড় সংরক্ষণ কেন্দ্রের জন্য উন্নত 'জার্ম প্লাজম্' পেতে নদীয়া জেলার হরিণঘাটা খামারে ভ্রূণ সংস্থাপন প্রযুক্তির কাজ হাতে নেওয়া হয়েছে।

মহাশয়, ডিম, মাংস আর "একদিনের মুরগির ছানার" একটা বড় অংশ পশ্চিমবঙ্গেই উৎপন্ন হয়। মুরগি ও হাঁস পালনের ক্ষেত্রে গোটা রাজ্য জুড়েই রয়েছে সরকারি পর্যায়ের কর্মকান্ড এবং হাওড়া ছাড়া সব জেলাতেই রয়েছে একটি করে মুরগি বা হাঁস খামার। এ রাজ্যে এই ধরনের খামারের সংখ্যা মোট ২২। এই খামারগুলিতে ৬৩,৫৯৮টি পাখি পালন করা হয়, তার মধ্যে ২টি ব্রয়লার এবং ৮টি হাঁস খামার। এই সব খামারে যে ধরনের কাজকর্ম হয়। তার মধ্যে রয়েছে বিশুদ্ধ প্রজাতির লেয়ার এবং ব্রয়লার 'পেরেন্ট স্টক' প্রতিপালন ; খামারি/প্রাণীপালকদের কাছে বাচ্চা ফোটাবার ডিম, "একদিনের মুরগির ছানা", হাঁস এবং প্রজননক্ষম মুরগি ও হাঁস বিক্রয় প্রভৃতি।

**নিচে মুরগি ও হাঁস সংক্রান্ত একটি পরিসংখ্যান দেওয়া হল ঃ**

| | **১৯৯৮-৯৯** | **১৯৯৯-২০০০** |
|---|---|---|
| (ক) রাজ্যে মোট ডিম উৎপাদন | ২৬৫৩ মিলিয়ন | ২৬৭৮ মিলিয়ন (প্রত্যাশিত) |
| (খ) বাচ্চা ফোটাবার ডিম খামারিদের কাছে সরবরাহ করা হয়েছে | ১৩,৬২,৮৩৬টি | ৫,৮৭,৩৫৩টি (ডিসেঃ '৯৯ পর্যন্ত) |

| | | |
|---|---|---|
| (গ) রাজ্য মুরগি খামারে ফোটানো বাচ্চা সরবরাহ করা হয়েছে এবং বদলি হিসেবে রাজ্য খামারে রাখা হয়েছে | ৮,৯৩,১৯৬টি | ৪,১৫,০৪৯টি (প্রত্যাশিত) |
| (ঘ) প্রজননক্ষম মোরগ খামারিদের সরবরাহ করা হয়েছে | ১২,০৬৩টি | ৭,৫৮৩টি (প্রত্যাশিত) |
| (ঙ) মুরগির ছানা খামারিদের কাছে বিক্রি করা হয়েছে | ৭,৯০,৬৩২টি | ৩,৬৫,৩৬৭টি (ডিসেম্বর '৯৯ পর্যন্ত) |

কলকাতার টালিগঞ্জে একটি কার্যকর মুরগির মাংস বিপণন কেন্দ্র গড়ে তোলার কাজ চলছে।

চলতি আর্থিক বছরে প্রাণীসম্পদ ও প্রাণীস্বাস্থ্য অধিকার টালিগঞ্জ ও দুর্গাপুরে কোয়েল-প্রজনন কেন্দ্র স্থাপন করেছে। এছাড়া, টালিগঞ্জে একটি টার্কি প্রজননকেন্দ্র গড়ের তোলার ও প্রস্তাব রয়েছে। প্রসঙ্গত, প্রাণীপালক ও বেসরকারি উদ্যোগপতিদের কাছে বাচ্চা ফোটাবার ডিম, একদিনের মুরগির ছানা, প্রজনক্ষম মুরগি, হাঁস প্রভৃতি যথাযথভাবে সরবরাহের জন্য রাজ্যের সমস্ত চালু খামারগুলির শক্তিবৃদ্ধি ও সম্প্রসারণের লক্ষ্যে কাজ এগিয়ে চলেছে। সাধারণ শিক্ষাক্রম পরিচালনার সাথে সাথে পশ্চিমবঙ্গ প্রাণী ও মৎস্যবিজ্ঞান বিশ্ববিদ্যালয়—যা দেশের মধ্যে দ্বিতীয় গ্রামীণ খামারিদের আধুনিক প্রযুক্তি ও প্রয়োগ কৌশলে শিক্ষিত করতে এবং প্রশিক্ষণ দেওয়ার ক্ষেত্রে সক্রিয় পদক্ষেপ নিচ্ছে। এই উদ্দেশ্যে বিশ্ববিদ্যালয় রামসাই প্রাণী পালন খামারের দায়িত্ব নিয়েছে। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে আগামী শিক্ষাবর্ষ থেকেই এম. এফ. এস. সি. এবং এম. ভি. এসসি. কোর্স (লাইভস্টক প্রোডাকশন টেক্‌নোলজি) চালু হচ্ছে। এ ছাড়া, বিশ্ববিদ্যালয় পশুপালন, দোহবিকাশ এবং মৎস্য চাষ ক্ষেত্রে পেশাদারি দক্ষতা বাড়াতে উদ্যোগ নিয়েছে। কৃত্রিম প্রজননে এবং প্রাণীপালনে প্রাথমিক চিকিৎসা প্রকল্পে গ্রামীণ যুবকদের শিক্ষাদানের জন। রাজ্য ভেটেরিনারি এডুকেশন বোর্ড প্রশিক্ষণের ব্যবস্থা করেছে। এইসব প্রতিষ্ঠান থেকে প্রশিক্ষিত বেকার যুবকবৃন্দ একদিকে যেমন নিজেদের অর্থনৈতিক দিক দিয়ে স্বাবলম্বী করে তুলবেন আবার অন্য দিকে এদের শিক্ষালব্ধজ্ঞানের সাহায্যে গ্রামীণ খামারিগণ পশুপালনের ক্ষেত্রে কৃত্রিম প্রজননের ও প্রাণীপালনে প্রাথমিক চিকিৎসার সুযোগ গ্রহণ করতে পারবেন। রাজ্য সরকার প্রাণী চিকিৎসা ফার্মেসি বিষয়ে দুই বছরের ডিপ্লোমা কোর্স এবং কর্মচারিদের চাকুরিরত অবস্থায় প্রশিক্ষণেরও ব্যবস্থা করেছেন। এই সব প্রতিষ্ঠানের থেকে প্রশিক্ষিত ব্যক্তিগণ তাদের পেশাগত কাজকর্মের দ্বারা প্রাণীপালন-সংক্রান্ত কাজে সহায়তা করছেন।

গ্রামাঞ্চলের দরিদ্র প্রাণীপালকদের কাছে ভেড়া ও ছাগল অস্থাবর সম্পদ অন্যান্য আর্থিক দিক থেকে পিছিয়ে পড়া শ্রেণীর মানুষদের কাছেও তাই। ১৯৯৮-'৯৯ সালের মধ্যে রাজ্যে ৫টি মেষ-খামার ও ৪টি ছাগ-খামার হয়েছে। ঐ সময়ের মধ্যে মেষ খামারে ভেড়ার সংখ্যা ছিল ২৩৯ আর চাগ-খামারে ছাগলের সংখ্যা ২৭৬। আর্থিক বছরের মধ্যে এই সব খামার থেকে ১৫টি ভেড়া ও ২২টি ছাগল প্রাণীপালকদের কাছে সরবরাহ করা হয়েছে। এই প্রজননক্ষম ভেড়া ও ছাগলের দ্বারা প্রজনন ঘটিয়ে রাজ্যের মোট ভেড়া ও ছাগলের প্রজাতিগত মানোন্নয়নের পথে আরও এক ধাপ এগিয়ে যাওয়া যাবে।

'গাড়োল' ভেড়া এ রাজ্যের একমাত্র স্বীকৃত প্রজাতি। এই প্রজাতির ভেড়া প্রতিবার প্রজনন সময়ে ২ (দুই)-টির বেশি বাচ্চা দেয়। আর লবণাক্ত অঞ্চলে প্রচুর সংখ্যায় 'গাড়োল' ভেড়া পাওয়া যায় বলে বিভাগীয় উদ্যোগে ঐ এলাকায় 'গাড়োল' ভেড়ার একটি খামার স্থাপনের কথা বিবেচনা করা হচ্ছে গবেষণা ও বংশবিস্তারের জন্য (কেন্দ্রীয় সরকারের কাছে আর্থিক সাহায্য দানের দাবি পেশ করা হয়েছে)।

রাজ্যের প্রায় সমস্ত জেলা সদরেই একটি করে খরগোশ পালন খামার রয়েছে। এই সব খামার থেকে ভাল জাতের প্রজননক্ষম খরগোশ প্রাণীপালকদের কাছে সরবরাহ করা হয়ে থাকে ; এগুলি 'প্রদর্শন খামার'ও বটে। বর্তমানে খামারগুলিতে ৬৫৭টি খরগোশ রয়েছে।

| | ১৯৯৮-৯৯ | ১৯৯৯-২০০০ |
|---|---|---|
| প্রাণীপালকদের কাছে খরগোশ বিক্রয় করা হয়েছে | ১৪৬৮টি | ৪৭০টি (ডিসেম্বর '৯৯ পর্যন্ত) |

স্থানীয় দেশি শূকরের মানোন্নয়নের জন্য বিদেশি প্রজাতি ইয়র্কশায়ার-এর সঙ্গে সকরায়নের কর্মসূচি চালু আছে। এ রাজ্যে বর্তমানে হরিণঘাটা-খামারে একটি শূকরপ্রজননকেন্দ্র এবং অন্যান্য স্থানে আরও ৫টি ক্ষুদ্র শূকর-খামার চালু রয়েছে।

ক্ষুদ্র শিল্পোদ্যোগিদের উৎসাহদানের জন্য বর্তমানে চালু বেকন ফ্যাক্টরিটির নবরূপদান ও বিস্তারের একটি প্রস্তাব রয়েছে। সেই সঙ্গে বিপণনের আরও সুযোগ সুবিধা সৃষ্টির লক্ষ্যে ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যান্ড পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেডের সহায়তায় শূকরমাংস—(পর্ক) জাত পণ্য বিপণনের বিষয়টিও ঢেলে সাজানো হবে।

উত্তর ২৪ পরগনা, দক্ষিণ ২৪ পরগনা, বর্ধমান, নদীয়া, বাঁকুড়া ও মেদিনীপুর জেলাতেও বেশ কিছু ব্যক্তিগত মালিকানাধীন শূকর-খামার গড়ে উঠেছে ; হরিণঘাটা

খামার থেকে বিদেশি প্রজাতির সাদা শূকর নিয়ে এগুলি চালু হয়েছে। বর্ধমান জেলা পরিষদের সঙ্গে যৌথভাবে এবং ভারত সরকারের সহযোগিতায় রাজ্যের প্রাণীসম্পদ বিকাশ বিভাগ বর্ধমান জেলার জঙ্গলমহলে একটি শূকর প্রজনন খামার গড়ে তুলেছে। এখানে বিদেশি প্রজাতির শূকর রয়েছে। একই ভাবে মুর্শিদাবাদ জেলা পরিষদের সহায়তায়. মুর্শিদাবাদ জেলাতেও একটি শূকর খামার স্থাপন করার কাজ ইতিমধ্যেই শুরু হয়ে গেছে। শালবনী এবং কাকদ্বীপের খামারে বর্তমানে কাজ শুরু হয়ে গেছে।

প্রাণীস্বাস্থ্য যথাযথভাবে বজায় রাখতে গেলে এবং সেই সঙ্গে প্রাণীর বংশবৃদ্ধি ও দুধের অর্থকরি উৎপাদন ঠিক রাখতে হলে বিভিন্ন রকমের গো-খাদ্য চাষের দিকে নজর দেওয়াও একান্ত জরুরি। স্থানভেদে মাটি ও ঋতুর তারতম্য অনুযায়ী গো-খাদ্য চাষ করা দরকার। এই কথা মাথায় রেখে প্রাণী সম্পদ ও প্রাণীস্বাস্থ্য অধিকার বিভিন্ন প্রকল্প হাতে নিয়েছে, যাতে করে গো-খাদ্যের সামগ্রিক উন্নয়ন ঘটিয়ে রাজ্যের গবাদি প্রাণীদের সবুজ ঘাস ও অন্যান্য গো-খাদ্য যোগান দেওয়া যায়। বর্তমানে এই সংক্রান্ত যে উন্নয়নমূলক প্রকল্পগুলি চালু আছে সেগুলি হল ঃ

ক) মিনিকিট ও রুট-কাটিং বিতরণ ;

খ) বিভিন্ন ধরনের ঘাস-বীজ বিতরণ ;

গ) গ্রামবন, কিষাণবন, সবুজ ঘাস প্রদর্শনের জমি গঠন ;

ঘ) খড় ও বর্জ্য উন্নয়ন ;

ঙ) প্রশিক্ষণ ;

চ) ঘাস চাষ সম্বন্ধীয় গবেষণা ;

| | ১৯৯৯-২০০০ |
|---|---|
| ১। সবুজ ঘাসের উৎপাদন | ৮০.০৭ হাজার মেট্রিক টন |
| ২। ঘাস-বীজ উৎপাদন | ০.০৬৫ হাজার মেট্রিক টন |
| ৩। মিনিটি বিতরণ | ২৫,৪৭৮টি |
| ৪। ঘাস-বীজ বিতরণ | ৫৬.২৮৩ হাজার মেট্রিক টন |
| ৫। ফডার কাটিং ও রুটস্লিপ বিতরণ | ২৫.৮০৫ হাজার মেট্রিক টন |

| | |
|---|---|
| ৬। সবুজ গাস প্রদর্শন জমি সংগঠিত | ৬০৭টি |
| ৭। সবুজ ঘাস উৎপাদনের মোট জমির পরিমাণ | ১,৩০,০০০ হেক্টর |
| ৮। অধিকৃত জমির পরিমাণ | ৬,০০০ হেক্টর |
| ৯। খামারের সংখ্যা | ১৭টি |

ক্রমশ সংকর গরুর সংখ্যা বৃদ্ধি এবং প্রশিক্ষণ, প্রদর্শন ইত্যাদির মাধ্যমে উন্নত প্রথায় প্রাণীপালনের ক্ষেত্রে সচেতনতা বাড়ায় সবুজ ঘাস ও সুষম গো-খাদ্যের প্রয়োজনীয়তা বিশেষভাবে অনুভূত হচ্ছে। বীজ, কাটিং, মিনিকিট কৃষকদের নিয়মিত সরবরাহ করা হচ্ছে। এই সবুজ ঘাসের চাষে খামারিদের উৎসাহিত করার জন্য প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে।

সবুজ ঘাসের চাষে খামারিদের উৎসাহিত করার জন্য সবুজ ঘাসের বীজ, কাটিং, মিনিকিট বিলি করা হয়েছে। ১২৯৯টি প্রদর্শন ক্ষেত্র আয়োজিত হয়েছে এবং কিষাণবন, গ্রামবন তৈরি করা হয়েছে। এর ফলে, প্রায় ১.৩০ লক্ষ হেক্টর জমি সবুজ ঘাস চাষের আওতায় আনা সম্ভব হয়েছে। খামারিদের প্রশিক্ষিত করার জন। মেদিনীপুরের সালবনীতে এবং জলপাইগুড়ির জটিয়াকালিতে দুটি সবুজ ঘাসের গবেষণা ও প্রশিক্ষণকেন্দ্র খোলা হয়েছে। এই দপ্তর প্রাণী খাদ্যের গুণগতমান উন্নত করার লক্ষ্যে ডেয়ার পোলের পাঁচটি প্রাণীখাদ্য কারখানা এবং বিভাগীয় নিগমের অধীন ভাগিরথী এবং হিমূল কো-অপারেটিভের দুইটি প্রাণীখাদ্য কারখানার মান উন্নয়নের চেষ্টা করছে।

সকল প্রকার প্রাণীখাদ্য ও বিশেষ কিছু মৎস্যখাদ্য প্রস্তুত করাই হচ্ছে ডেয়ার পোলের প্রধান কাজ। ডেয়ার পোলের পাঁচটি প্রাণীখাদ্য কারখানা যথাক্রমে শিলিগুড়ি, গাজোল, কল্যাণী, দুর্গাপুর এবং মালদায় অবস্থিত। এই কারখানাগুলিতে তৈরি প্রাণীখাদ্য সংগঠিত উদ্যোগকারিদের মাধ্যমে খামারিদের কাছে বিক্রয় করা হয়। এছাড়াও ডেয়ার পোল ত্রিপুরা, মণিপুর, সিকিম ও আন্দামান নিকোবার দ্বীপপুঞ্জে এই প্রাণীখাদ্য সরবরাহ করে থাকে।

**বিগত তিন বছরের প্রাণীখাদ্য উৎপাদনের পরিমাণ নিম্নরূপ ঃ**

| ১৯৯৭-১৯৯৮ | ১৯৯৮-১৯৯৯ | ১৯৯৯-২০০০ (জানুয়ারি) |
|---|---|---|
| ২০,৮৯৬ মেট্রিক টন | ২১,৪৩৬ মেট্রিক টন | ২২,০১০ মেট্রিক টন |

এই কর্পোরেশনের বিভিন্ন কর্মসূচির মধ্যে ব্রয়লার মাংস, মুরগির ডিম প্রস্তুত

যেমন আছে তেমনি আবার পশ্চিমবঙ্গের খামারিদের জন্য ব্যবসায়িক ভিত্তিতে ব্রয়লার মুরগি উৎপাদনের জন্য হ্যাচারির প্রতিষ্ঠা। কলকাতায় মুরগির মাংস এবং শূকরের মাংস বিপণনের পরিকল্পনাও কর্পোরেশনের রয়েছে।

রাজ্যের প্রাণী সম্পদের স্বাস্থ্য সুরক্ষার জন্য শুধু অসুস্থ প্রাণীর চিকিৎসাই নয়—মারণ রোগের বিরুদ্ধে প্রাণীদের প্রতিষেধক টিকাকরণের কাজও নিয়মিতভাবেই হয়ে থাকে। এই কাজের দায়িত্বে আছে পশ্চিমবঙ্গের ১১০টি রাজ্য প্রাণীস্বাস্থ্য কেন্দ্র, ৩৪১টি ব্লক প্রাণীস্বাস্থ্য কেন্দ্র, ২৭১টি অতিরিক্ত ব্লক প্রাণীস্বাস্থ্য কেন্দ্র এবং গ্রাম পঞ্চায়েত স্তরে ৩,২৪৩টি প্রাণীবিকাশ সহায়ক কেন্দ্র। অধিকন্তু, কলকাতার বেলগাছিয়ায় অবস্থিত ইন্সটিটিউট অব্ অ্যানিমাল হেল্‌থ অ্যাণ্ড ভেটেরিনারি বায়োলজিক্যালস্ নামক প্রতিষ্ঠানে নানা ধরনের টিকা ও অ্যান্টিজেন প্রস্তুত করা হয়ে থাকে। তাছাড়া, রাজ্যে প্রাণীরোগ নিয়ে গবেষণা রোগনির্ণয় ও প্রাণী পর্যবেক্ষণের কাজও এই সংস্থায় হয়ে তাকে। নিবিড় টিকাকরণ প্রচার কর্মসূচি ও অন্যান্য প্রাণীরোগ প্রতিষেধক ব্যবস্থা গ্রহণের ফলে ১৯৮৮ সাল থেকে পশ্চিমবঙ্গ রিন্ডারপেস্ট বা গুটরোগ-মুক্ত রাজ্য হিসেবে স্বীকৃতি লাভ করেছে। রোগ অনুসন্ধান পরিষেবা শক্তিশালী করার ফলে চলতি বছরের মধ্যে রাজ্যের কোথাও ব্যাপকভাবে রোগের প্রাদুর্ভাবের খবর নেই। ভাইরাসঘটিত রোগের ক্ষেত্রে "ভাইরাল এলিসা" প্রযুক্তির দ্বারা সর্বাধুনিক রোগ নির্ণয় পরীক্ষা মানের দিক থেকে আদর্শ। প্রতিরোধযোগ্য ও অনিবার্য রোগের জেলাওয়াড়ি মহামারি সংক্রান্ত মানচিত্র প্রস্তুত করা হয়েছে। এই ক্ষেত্রে আরও একটি বড় ধরনের সাফল্য হল, 'নিকনেট' পরিষেবা (কম্পিউটারযুক্ত)। আশা করা যায়, চলতি আর্থিক বছরের মধ্যেই কিছু কিছু জেলাকে এই পরিষেবায় সংযুক্ত করা যাবে। ফলে, কোথাও মহামারি দেখা দিলে তৎক্ষণাৎ তা জানতে পারা যাবে এবং সেই সমস্ত মারাত্মক রোগের বিরুদ্ধে প্রতিরোধক ব্যবস্থা গ্রহণ করা যাবে।

গবাদি প্রাণী ও হাঁস-মুরগির যে সব রোগ জাতীয় পর্যায়ে বিশেষ গুরুত্বপূর্ণ, সেগুলির যথা প্রণালী নিয়ন্ত্রণের কাজ চলেছে। এই রোগগুলি হল—বোভাইন টিউবারকিউলসিস ও ব্রুসেলসিস্, ক্যানাইন রেবিস্, সংকর গরুর বন্ধ্যাত্ব ও নির্বীজতা এবং মুরগির পুলরাম ও ম্যারেক রোগ। সরকারি সহায়ক মূল্যে প্রাণীপালকদের গরু মহিষকে গণ টিকাকরণের দ্বারা এফ. এম. ডি. বা খুরাই রোগ প্রতিরোধে বিশেষ প্রয়াস অব্যাহত। ১৫টি বিভিন্ন ধরনের টিকা তৈরি করা হয়েছে এবং ২টি অ্যান্টিজেন প্রস্তুত করা হচ্ছে। এই সব টিকার দাম ভারতের মধ্যে সবচেয়ে কম। এছাড়াও, ভেটেরিনারি ফার্মাসিতে ডিপ্লোমা কোর্স চালু আছে। প্রসঙ্গত, ভেটেরিনারি ফার্মাসিস্ট কাউন্সিল গঠনের একটি সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে এবং গ্রামের যুবক যুবতীদের বিভিন্ন ধারায় প্রশিক্ষণদানের

জন্য একটি কম্পোজিট কোর্স শুরু করার কথাও এই অধিকারের বিবেচনাধীন। রাজ্য প্রাণীকল্যাণ পর্ষদ কাজ শুরু করেছে। এই পর্ষদের মাধ্যমে রাজ্যের স্বেচ্ছাসেবী সংগঠনগুলির সঙ্গে একটি সংযোগ তৈরি হয়েছে প্রাণীরোগ দমন ও রোগ প্রতিরোধে কার্যকর ব্যবস্থা গ্রহণের জন্য। তাছাড়া, প্রাণী ও পাখিদের উপর নিষ্ঠুরতা প্রতিরোধে, পোষা পাখি ও অন্যান্য প্রাণীদের উপযুক্ত যত্ন নেওয়ার জন্য এবং জনস্বাস্থ্যের পক্ষে বিপজ্জনক প্রাণীরোগ প্রতিরোধের ক্ষেত্রে সাধারণ মানুষের মধ্যে সচেতনতা বৃদ্ধির লক্ষ্যেও এই পর্ষদ ও অন্যান্য সংগঠনগুলি এক যোগে কাজ করে চলেছে।

**প্রাণীস্বাস্থ্য ক্ষেত্রে কর্মসম্পাদন প্রতিবেদন ঃ**

| বিষয় | ১৯৯৮-৯৯ | ১৯৯৯-২০০০ (ডিসেঃ '৯৯ পর্যন্ত) |
|---|---|---|
| ১) চিকিৎসা কেন্দ্রগুলিতে চিকিৎসিত প্রাণীর সংখ্যা | ৮০,৭৫,১৩২ | ৬৩,৫৯,১৬৬ |
| ২) স্বাস্থ্য শিবিরে চিকিৎসিত প্রাণী | ১১,১২,৭৫৬ | ৮,৭৬,২৯৬ |
| ৩) রাজ্যের টিকাকরণ | ১,০২,৭৪,৩৩৭ | ৭৯,৩৬,৯২৬ |
| ৪) স্বাস্থ্য শিবিরে টিকাকরণ | ১২,৩৫,১৩৫ | ৯,৫৪,১৪২ |
| ৫) সংগঠিত প্রাণীস্বাস্থ্য শিবির | ১৩,৫৩৪ | ৫,৫৯৮ |
| ৬) উৎপাদিত টিকা (ডোজ) | ১১৪.৫৭ | ১৩৯.৪৬ লক্ষ |
| ৭) অ্যান্টিজেন উৎপাদন (মি.লি.) | ২.০৪০ মিলি. | — |

প্রাণীপালনের পেশা যাতে গ্রামের মানুষের কাছে লাভদায়ক কাজের বিকল্প উপায় হয়ে উঠতে পারে, তার জন্য প্রায় সব জেলাতেই ব্যাপক প্রশিক্ষণ কর্মসূচির ব্যবস্থা করা হয়েছে প্রাণীসম্পদ ও প্রাণীস্বাস্থ্য অধিকার থেকে। রাজ্য খামার ও আঞ্চলিক প্রশিক্ষণ কেন্দ্রগুলিতে প্রাণীপালকদের গবাদি প্রাণী ও হাঁস, মুরগির খামার তৈরির বিভিন্ন দিক সম্পর্কে প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। ৯ম পঞ্চবার্ষিক পরিকল্পনার এই চতুর্থ বছরের মধ্যে রাজ্য সরকারের প্রয়াস রয়েছে প্রতিটি জেলাতে একটি করে মিশ্র প্রাণী খামার গড়ে তোলা—নতুন অথবা এখনকার ক্ষুদ্র খামারগুলিরই রূপান্তর ঘটিয়ে। এই ৯ম পরিকল্পনারই শেষে আশা করা যায়, প্রাণীপালক ও বেসরকারি উদ্যোগকারিদের নানা ধরনের খামার স্থাপনের কাজে প্রশিক্ষিত করে তোলা সম্ভব হবে। যেমন, ঐ সময়ের মধ্যে ৫০০০ জনকে মুরগি ও হাঁসের খামারে, ২৫০০ জনকে ডেয়ারি গঠনে, ৩০০০ জনকে ভেড়া ও ছাগল প্রতিপালনে, ১০০০ জনকে শূকর ও ১৫০ জনকে খরগোশ পালনে প্রশিক্ষণ দেওয়া সম্পূর্ণ হবে।

অধিকন্তু, বর্তমানে চালু খামারগুলির শক্তিবৃদ্ধি ও সম্প্রসারণ এবং নতুন মিশ্র খামার স্থাপনের মধ্য দিয়ে প্রাণীপালকদের কাছে আরও বেশি করে উপকরণ সরবরাহ করা সম্ভব হবে।

"প্রাণীসম্পদ সমাচার" নামে বাংলা ভাষায় একটি মাসিক প্রাচীর পত্রিকা প্রকাশিত হয় বিভাগীয় উদ্যোগে। এই পত্রিকায় প্রাণী-সম্পদ ও প্রাণীস্বাস্থ্য ক্ষেত্রে সর্বশেষ উন্নতি ও বিভিন্ন তথ্যের সমাবেশ থাকে। রাজ্যের গ্রাম-পঞ্চায়েতস্তর পর্যন্ত পত্রিকাটি প্রচারের জন্য বিতরণ করা হয়।

পঞ্চায়েতের আন্তরিক সাহায্য ও নেতৃত্বে প্রতি বছর ১৩ই নভেম্বর থেকে ১৯শে নভেম্বর পর্যন্ত রাজ্য স্তর থেকে পঞ্চায়েত সমিতি স্তর অবধি পালিত হয় "প্রাণী-সম্পদ বিকাশ সপ্তাহ"। এই সপ্তাহ পালনের উদ্দেশ্যে—প্রাণীপালক ও খামারীদের মধ্যে বৈজ্ঞানিক পদ্ধতিতে গবাদি প্রাণী ও হাঁস-মুরগী পালন এবং খামারজাত পণ্যের সংরক্ষণ ও বিপণনের ব্যাপারে সচেতনতা গড়ে তোলা। খামারী, প্রাণীপালক এবং বিভাগয় আধিকারিক ও অন্যান্য কর্মচারিদের উৎসাহদানের জন্য, তাছাড়া কৃত্রিম প্রজনন, প্রাণী চিকিৎসা, টিকাকরণ প্রভৃতি কাজের ক্ষেত্রে জেলাগুলির মধ্যে সুস্থ প্রতিযোগিতার মনোভাব গড়ে তোলার জন্য পুরস্কার ও কাজের যোগ্যতাভিত্তিক শংসাপত্র প্রদান করা হয়ে থাকে।

প্রসঙ্গত আরও উল্লেখ্য, প্রাণীস্বাস্থ্য সুরক্ষা, সম্প্রসারণ প্রভৃতি কাজে শ্রেষ্ঠত্বের সম্মান দেবার জন্য এই বছর থেকে রাজ্য স্তরে "প্রাণীচিকিৎসক দিবস" পালন করা হচ্ছে। এই দিনটিতে প্রাণী-চিকিৎসকদের পুরস্কার ও শংসাপত্র দিয়ে সম্মান জানানো হয়।

প্রাণীসম্পদ ও প্রাণীস্বাস্থ্য অধিকার "নিরাময়" নামে একটি তথ্যচিত্র প্রযোজনা করেছে, যার বিষয়—এফ. এম. ডি বা খুরাই রোগ।

রাজ্য সদর পর্যায় থেকে গ্রাম-পঞ্চায়েতস্তর পর্যন্ত প্রশাসনিক বিন্যাস এমনভাবে করা হয়েছে, যাতে এই অধিকারের শ্রেষ্ঠ পরিষেবা প্রাণীপালকের দোরগোড়ায় খুব সহজেই পৌঁছে দেওয়া যায়।

**দোহবিকাশ ঃ**

দোহবিকাশ অধিকারের প্রধান লক্ষ্য হল—দোহ ব্যবস্থার উন্নয়ন ঘটিয়ে গ্রামীণ দরিদ্র্য জনসাধারণের কাছে কৃষির পরেই আয়ের দ্বিতীয় গুরুত্বপূর্ণ উৎস হিসাবে দোহশিল্পের বিকাশ ঘটানো। গ্রামীণ দুগ্ধ উৎপাদকের বিক্রয়যোগ্য উদ্বৃত্ত দুধ ন্যাযমূল্যে বিক্রয়ের ব্যবস্থা গড়ে তোলা, যাতে গ্রামাঞ্চলের মানুষ আরও বেশি করে গোপালনে আগ্রহী হয়ে ওঠেন এবং পরোক্ষভাবে কর্মসংস্থানের বা সহায়ক আয়ের পথ খুঁজে পান। এই কারণেই

পশ্চিমবঙ্গ সরকার গ্রামীণ স্তরে ত্রিস্তর পঞ্চায়েতের সক্রিয় সহযোগিতায় সমবায় দোহ সমিতি স্থাপন করবার সিদ্ধান্ত নিয়েছেন, সেখানে গ্রামীণ দুগ্ধ উৎপাদকগণ নিজেরাই সদস্য থাকবেন। আমরা ইতিমধ্যেই পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় দুগ্ধ সমবায় সমিতি স্থাপন করেছি। প্রত্যেকটি গ্রামস্তরের সমবায় সমিতিকে জেলা মিল্ক ইউনিয়নগুলি আবার রাজ্যস্তরে শীর্ষস্থানে থাকা পশ্চিমবঙ্গ সমবায় দুগ্ধ উৎপাদক ফেডারেশন লিমিটেড, প. বঙ্গ-এর দ্বারা পর্যায়ক্রমে নিয়ন্ত্রিত হয়ে থাকে।

৪.৫ শতাংশ ফ্যাট ও ৮.৫ শতাংশ এস. এন. এফ সমৃদ্ধ দুধের সংগ্রহশালা ইতিমধ্যেই প্রতি কে. জে. ৯.৯৬ টা. থেকে বৃদ্ধি করে প্রতি কে. জে. ১০.৭৫ টা. করা হয়েছে। গত ১.২.৯৯ থেকে কৃষক উৎপাদকগণকে মিল্ক ফেডারেশন / মিল্ক ইউনিয়ন ও ডেয়ারপোলের মাধ্যমে এই বর্ধিতমূল্য দেওয়া হচ্ছে। এসবই করা হচ্ছে মূলত দুগ্ধ সমবায় উদ্যোগকে নব রূপ দেওয়ার জন্য।

হরিণঘাটা মিল্ক কলোনীতে যে সকল কৃষক উৎপাদক ও লাইসেন্সধারী ব্যক্তি এককভাবে দুধ সরবরাহ করেন, তাদের ক্ষেত্রে ৪.৫ শতাংশ ফ্যাট ও ৮.৫ শতাংশ এস. এন. এফ যুক্ত দুধের জন্য সংগ্রহমূল্য ১.২.৯৯ থেকে প্রতি কে. জি. ৬.২৫ টাকা থেকে বৃদ্ধি করে ৯.১০ টাকা করা হয়েছে।

গরুর দুধ ছাড়াও এই অধিকারের পক্ষ থেকে টোন্ড দুধ, ডবল টোন্ড দুধ, জনতা দুধ, স্কুলের ছাত্র-ছাত্রীদের জন্য সুমিষ্ট, রঙীন, সুগন্ধী দুধ বিক্রয় করা হচ্ছে। 'রাজ্য দুগ্ধ দিবস' উপলক্ষ্যে ৮.১২.৯৯ থেকে ৫ টাকা মূল্যে ২০০ মি.লি. বোতলে জীবাণুমুক্ত, সুমিষ্ট দুধ চালু করা হয়েছে। এই জীবাণুমুক্ত দুধের বোতল বাড়িতে ১ থেকে ১½ মাস পর্যন্ত নির্বিঘ্নে রাখা যাবে।

বৃহত্তর কলকাতাতে যে সকল অঞ্চলে কোনও দুধের বিক্রয়কেন্দ্র নেই, সেখানকার জনগণের চাহিদাপূরণের কথা ভেবে এবং যে সকল সাধারণ মানুষের অগ্রিম মূল্য দিয়ে পাক্ষিক বা মাসিকভিত্তিতে দুধের কার্ড করার ক্ষমতা নেই, তারা আমাদের নির্দিষ্ট এজেন্টদের থেকে দৈনিক মূল্য হিসাবে যে কোনও মানের দুধ বর্তমানে সংগ্রহ করতে পারছেন। এর ফলে, সেপ্টেম্বর '৯৭ থেকে বেকার যুবসম্প্রদায়, প্রতিবন্ধী ব্যক্তি ও মহিলাদের জন্য স্বনিযুক্তির সুযোগ সৃষ্টি করা সম্ভব হয়েছে। সুতরাং উপকৃত ব্যক্তিদের মধ্যে এর ফলে ব্যাপক উৎসাহের সৃষ্টি হয়েছে। ইতিমধ্যেই আমরা প্রায় ১৭০ জন এজেন্ট নিয়োগ করেছি এবং তারা দুধ বিক্রয় করা শুরু করে দিয়েছেন। এছাড়াও নগদ অর্থের বিনিময়ে নির্দিষ্ট কয়েকটি ডিপো থেকে দৈনিক হিসাবে দুধ বিক্রয় করা ইতিমধ্যেই শুরু হয়ে গেছে।

কলকাতার বিভিন্ন অঞ্চলে অবস্থিত 'সুরভী' কেন্দ্রগুলি নতুন করে সাজানো হচ্ছে। এর ফলে, বিক্রয়কেন্দ্রগুলি থেকে নগদমূল্যের বিনিময়ে সারাদিন ধরে দুধ ও দুগ্ধজাত সামগ্রী বিক্রয়ের ব্যবস্থা করা হবে। 'সুরভী'গুলিকে আধুনিক করে তোলার ব্যবস্থাও ইতিমধ্যেই গ্রহণ করা হয়েছে।

দৈনিক ১,৫০,০০০ লিটার পাস্তুরাইজড দুধ বিক্রয় করা ছাড়াও এই দপ্তরের পক্ষ থেকে কিছু নির্দিষ্ট বিক্রয়কেন্দ্র ও 'সুরভী' থেকে ঘি, চকোলেট ও সুগন্ধী দুধ বিক্রয় করার বিশেষ প্রকল্প গ্রহণ করা হয়েছে এবং অদূর ভবিষ্যতেই কলকাতাতে বিক্রয়ের জন্য টেবিল বাটার ও পনীর উৎপাদন করার কাজ শুরু হতে চলেছে। বিগত ১৯৯৭-৯৮, ১৯৯৮-৯৯ এবং ১৯৯৯-২০০০ (ডিসেম্বর ১৯৯৯ পর্যন্ত) সালের দুধ, ঘি, চকোলেট ও সুগন্ধী দুধের উৎপাদনের পরিমাণ নিচে দেওয়া হল :

**সংগঠিত প্রতিষ্ঠানগুলির দৈনিক গড়ে দুধ সংগ্রহ / বিক্রয়ের পরিমাণ**

| বছর | সংগ্রহ (কে. জি.) | বিক্রয় (লিটার) |
|---|---|---|
| ১৯৯৭-৯৮ | ১৮৯১৭০ | ১৯৪২২০ |
| ১৯৯৮-৯৯ | ১৭৯৪৫০ | ১৮৪৭৩০ |
| ১৯৯৯-২০০০ (ডিসেম্বর '৯৯) | ২০৪৫৩০ | ২১১১৭০ |

**দুগ্ধজাত দ্রব্যের বিক্রয় তালিকা**

| মাদার ডেয়ারি | | মেট্রো ডেয়ারি |
|---|---|---|
| মিষ্টি দৈ, ইঔগুরট্ | | আইসক্রীম |
| ১৯৯৬-৯৭ | ৫৯৩ কেজি. / দৈনিক | —— |
| ১৯৯৭-৯৮ | ৬৬৪ কেজি. / দৈনিক | —— |
| ১৯৯৮-৯৯ | ৯০৩ কেজি. / দৈনিক | —— |
| ১৯৯৯-২০০০ (ডিসেম্বর '৯৯) | ৯২৩ কেজি. / দৈনিক | —— |
| | | ১৯৯৮ লিটার / দৈনিক (সেপ্টেম্বর '৯৯—ফেব্রু. - ২০০০) |

**ঘি, চকোলেট এবং সুগন্ধী দুধের উৎপাদন (কে. জি.-তে)**

| বছর | ঘি (কে. জি.-তে) | চকোলেট (কে. জি.-তে) | সুগন্ধী দুধ (লিটারে) |
|---|---|---|---|
| ১৯৯৭-৯৮ | ৬৬,৯৬৪,০০ | ৩,১০৭.০০ | ১১১.০০ |
| ১৯৯৮-৯৯ | ৪৫,৯১৪,০০ | ৩,৪৫৪.০০ | ৬,৫৬৩.০০ |
| ১৯৯৯-২০০০ (ডিসেম্বর '৯৯ পর্যন্ত) | ৭৩,৯০৮,০০ | ২,৪৩৯.০০ | ৮৯৫.০০ |

বেলগাছিয়া কেন্দ্রীয় দুগ্ধাগার ও হরিণঘাটার দুগ্ধাগারে 'ডিপ-ফ্রিজ কোল্ড স্টোর, 'বাটার চার্ন ও ক্রীম পাস্তুরাইজেসন প্ল্যান্ট' স্থাপন করার মধ্য দিয়ে ঐ দুগ্ধাগারগুলির আধুনিকীকরণ শুরু হয়েছে। 'প্রসেস্ড দুধ' নিয়মিত সরবরাহের ব্যবস্থা নিশ্চিত করতে ১১১টি নতুন মিল্ক ভ্যান ও ৫টি 'রোড মিল্ক ট্যাঙ্কার' ক্রয় করা হয়েছে এবং ইতিমধ্যেই তা প্রত্যন্ত গ্রাম থেকে দুধ সংগ্রহের কাজে ব্যবহার করা হচ্ছে। নতুন এবং নতুন করে তোলা মিল্ক ভ্যানগুলিতে নতুন 'আকর্ষণীয়' 'লোগো' ব্যবহার করা হচ্ছে।

বায়ু ও জলদূষণ বর্তমানে সবচেয়ে বড় আলোচ্য বিষয়। দোহ-বিকাশ অধিকারও তার অধীনস্থ পাঁচটি দুগ্ধাগারে দূষণের মোকাবিলা করার জন্য আধুনিক প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে পিছিয়ে নেই।

১৯৯৮ সালের ২৮শে জুলাই থেকে হরিণঘাটা দুগ্ধাগারে দৈনিক ১৫০০ লিটার ক্ষমতা সম্পন্ন একটি সৌরশক্তি চালিত জলগরম করার যন্ত্র চালু করা হয়েছে। পশ্চিমবঙ্গের মধ্যে এটিই প্রথম দুগ্ধাগার যেখানে বয়লারের জল গরম করার জন্য সৌরশক্তির সহায়তা গ্রহণ করা হয়েছে। এর ফলে, প্রচলিত জ্বালানির খরচ অনেক কম হবে। বেলগাছিয়ার কেন্দ্রীয় দুগ্ধাগারেও সৌরশক্তি চালিত জলগরম করার যন্ত্র বসানোর কাজ খুব শীঘ্রই শুরু হবে এবং অন্যান্য দুগ্ধাগারেও পর্যায়ক্রমে অনুরূপ যন্ত্র বসানো হবে।

আমরা খুব অল্প পরিমাণে চকোলেট উৎপাদন করে তা বিক্রয় করছি। এই চকোলেটের গুণগত মান খুবই উন্নত এবং এর চাহিদাও আছে, এই চাহিদাপূরণ করা আমাদের পক্ষে কঠিন হয়ে পড়েছে। এই চাহিদাপূরণের জন্য উপযুক্ত ক্ষমতাসম্পন্ন একটি অত্যাধুনিক চকোলেট তৈরি, প্যাকিং তথা র‍্যাপিং-এর যন্ত্র বসানো হচ্ছে।

চলতি আর্থিক বছরের মধ্যে তফসিলি জাতি ও উপজাতি উন্নয়ন নিগমের আর্থিক সহায়তায় কোচবিহারে ১০,০০০ লিটার (দৈনিক) ক্ষমতাসম্পন্ন ডেয়ারি এবং আলিপুরদুয়ারে

একটি ৪,০০০ লিটার (দৈনিক) বাল্ক কুলার, বোলপুরে ১০,০০০ লিটার (দৈনিক) পরিবর্দ্ধিত করার সুযোগ সহ দুটি ৪,০০০ লিটারের বাল্ক কুলার, উঃ দিনাজপুরের কর্ণজোড়া এবং বীরভূম, এবং দঃ ২৪-পরগণা জেলার কাকদ্বীপে ও জয়নগরে দুটি ৪০,০০০ লিটার (দৈনিক) বাল্ক কুলার বসানো এবং চালু করার ব্যবস্থা নেওয়া হয়েছে। বাদামগঞ্জ (হুগলি) এবং মেদিনীপুরের প্রস্তাবিত ৪টি বাল্ক কুলারের মধ্যে ২টির বসানোর কাজ চলছে। আগামী আর্থিক বছরে অবশিষ্ট দুটির কাজ হাতে নেওয়া হবে।

বর্ধমান জেলার আউস গ্রামে পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগমের ইক্যুয়িটি শেয়ার নিয়ে বেঙ্গল নেস্টার নামে দৈনিক ৬০,০০০ লিটার উৎপাদন ক্ষমতাসম্পন্ন একটি ডেয়ারি যৌথ উদ্যোগে স্থাপিত হয়েছে যেটি শীঘ্রই উৎপাদন শুরু করবে।

মাদার ডেয়ারির সাথে ব্যবস্থা অনুযায়ি এই ব্র্যাণ্ডের নামেই প্যাকিং এবং বিপণন করা হবে। মেদিনীপুরের আরও একটি যৌথ দুগ্ধ প্রকল্প গড়ে তোলার ব্যাপারে উদ্যোগ নেওয়া হচ্ছে। এছাড়া, ডেয়ারপোলের মাধ্যমে হাওড়া শহরের দুগ্ধ ব্যবহারকারিদের পরিষেবার জন্য ব্যাপকভাবে প্রক্রিয়া শুরু হয়েছে।

আমাদের ডিপোগুলি থেকে যে কোনও মাসের ১ থেকে ১০ তারিখের মধ্যে একমাসের অগ্রিমমূল্য প্রদান করে গরুর দুধ, টোণ্ড দুধ, ডবল টোণ্ড দুধ ও জনতা দুধের কার্ড সহজেই বর্তমানে সংগ্রহ করা যায়। এই শহরের বিভিন্ন অঞ্চলের মানুষের চাহিদার কথা মনে রেখেই কার্ড করার এই সহজ পদ্ধতি চালু করা হয়েছে। এছাড়াও, আমাদের নিয়োজিত এজেন্টদের দ্বারা এবং সুরভী কেন্দ্রগুলির মাধ্যমে নগদ মূল্যের বিনিময়ে বিভিন্ন ধরনের দুধ বিক্রয় করা হচ্ছে।

১৯৯৯ সালের ৮ই ডিসেম্বর পশ্চিমবঙ্গে দ্বিতীয়বার 'রাজ্য দুগ্ধ দিবস' পালন করা হয়। পশ্চিমবঙ্গ সরকার দোহ-বিকাশ অধিকার এবং "ওয়েস্ট বেঙ্গল মিল্ক ফেডারেশন"-এর যৌথ উদ্যোগে রাজ্যস্তর এই অনুষ্ঠান সংগঠিত হয়। সেখানে মাননীয় অতিথিদের দ্বারা দোহ উন্নয়নমূলক কার্যকলাপের সঙ্গে যুক্ত সফল মিল্ক ইউনিয়ন ও কো-অপারেটিভের সদস্যাদের বিভিন্ন ধরনের পুরস্কার ও আর্থিক পুরস্কারও প্রদান করা হয়। এর ফলে, গ্রামীণ জনসাধারণ তাদের অতিরিক্ত আয়ের উৎস হিসাবে ও পারিবারিক পুষ্টির জন্য শংকর জাতের গরু পালনে উৎসাহিত হতে পারবেন।

আমাদের উৎসাহিত সামগ্রী দ্বারা অধিক সংখ্যক জনগণের সেবা করাই আমাদের একমাত্র উদ্দেশ্যে নয়। আমরা যাতে আমাদের দুগ্ধাগার থেকে সর্বোৎকৃষ্ট মানের দুধ উৎপাদন করতে পারি, গ্রামীণ জনসাধারণের বিক্রয়যোগ্য উদ্বৃত্ত দুধ সর্বাধিক মূল্যে বিক্রয় করার জন্য বিভিন্ন সুযোগ সৃষ্টি করতে পারি এবং বিজ্ঞানসম্মত উপায়ে আরও

বেশি পরিমাণ দুধ উৎপাদন করার জন্য তাদের সবরকম সম্ভাব্য সহায়তা ও পরামর্শ প্রদানের ব্যবস্থা করতে পারি মূলত সেই লক্ষ্যেই আমরা অগ্রসর হয়ে চলেছি।

**পরিশেষে, আমাদের আন্তরিক প্রচেষ্টায় প্রাণীপালন ও দোহবিকাশ ক্ষেত্রে আমরা কতটা কি করতে পেরেছি তা মাননীয় সদস্যগণের একনজরে দেখার জন্য নিম্নে দেওয়া হল**

| সিরিয়াল নং | আইটেম | ইউনিট | প্রোডাকশন ১৯৯৮-৯৯ | প্রোডাকশন ১৯৯৯-২০০০ | অ্যানুয়াল ইনক্রিমেন্ট | অ্যাডিশনাল নং অব অ্যানিম্যাল/বার্ডস | অ্যাডিশনাল প্রাইমারি এপ্লয়মেন্ট জেনারেশন ১৯৯৯-২০০০ |
|---|---|---|---|---|---|---|---|
| ১) | দুধ | লক্ষ/টন | ৩৪.৪১ | ৩৪.৬৫ | ০.২৪ | ৪৮.৫৪৮ | ৬১৯২ |
| ২) | ডিম | মিলিয়ন | ২৬৫৩ | ২৬৭৮ | ২৫ | ২৪,২৮৯৬ | ৪৮৬ |
| ৩) | ক) ছাগমাংস | ০০০ টনস | ১২২.৬ | ১২৩.১ | ০.৫ | ৬৯.৪৪৪ | ১৯৮৪ |
| | খ) মুরগি ও হাঁস | ঐ | ১৫৭.৪ | ১৫৮.৪ | ১.০ | ১১,১১,১১১ | ২২৩ |
| | গ) শূকর মাংস | ঐ | ২৭.৩ | ২৮.১ | ০.৮ | ৪১.৪৪৮ | ১৩৮৪ |
| | ঘ) ভেড়ার মাংস | ঐ | ২৮.৪ | ২৮.৯ | ০.৫ | ৫৯,১৪৪ | ১৪৮০ |
| ৪) | উল | ০০০ কেজি | ৬৩১ | ৬৩৬ | ৫ | ১২,৫০০ | ১৩ |
| | | | | | মোট | | ১১৭৬২ |
| | | | সেকেন্ডারি + | টারসিয়ারি | এমপ্লয়মেন্ট | | ৩৬০০০ |
| | | | | | মোট | | ৪৭৭৬২ বা (approx.) |

রাজ্য সদর পর্যায় থেকে গ্রামপঞ্চায়েত স্তর পর্যন্ত প্রশাসনিক বিন্যাস এমনভাবে ছড়িয়ে দেওয়া হয়েছে, যাতে এই দপ্তরের শ্রেষ্ঠ পরিষেবা প্রাণীপালকের দোরগোড়ায় খুব সহজেই পৌঁছে দেওয়া যায়।

আমি মাননীয় সদস্যদের আশ্বস্ত করতে ঘোষণা করছি যে, বাণিজ্যিকভাবে প্রাণীপালনের বিষয়টিকে উৎসাহিত করা ছাড়াও, বিভিন্ন পরিবারভিত্তিক প্রকল্পের অধীনে দরিদ্র পরিবার, মহিলা তফসিলি জাতি ও তফসিলি উপজাতি পরিবারসমূহকে প্রাণীপালনের ক্ষেত্রে আরও সহায়তা প্রদানের দিকে বিশেষ জোর দেওয়া হবে।

মহাশয়, আমার দপ্তরের বিভিন্ন কর্মসূচি রূপায়ণ ও উন্নয়নে সঠিক অবেক্ষণ এবং উপদেশ দানের জন্য আমি পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন, ভূমিসংস্কার এবং প্রাণীসম্পদ বিকাশ

বিষয়ক স্ট্যান্ডিং কমিটি, পশ্চিমবঙ্গ বিধানসভার সভাপতি এবং মাননীয় সদস্যদের আমার কৃতজ্ঞতা এবং ধন্যবাদ জানাচ্ছি। আমার বিশ্বাস আগামী বছরেও আমি আপনাদের কাছ থেকে অনুরূপ সহায়তা পাব।

শেষ করার আগে, আমি বিধানসভার মাননীয় সকল সদস্যগণের কাছে সহযোগিতা, সমর্থন ও মূল্যবান মতামত কামনা করি যাতে প্রাণীসম্পদ বিকাশ বিভাগের কর্মসূচি যথাযথভাবে সাফল্যের সাথে রূপায়িত হতে পারে।

## DEMAND No. 50

**Major Heads : 2404—Dairy Development and 4404—Capital Outaly on Dairy Development (Excluding Public Undertakings)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 155,00,18,000 only be granted for expenditure under Demand No. 50, Major Heads : "2404—Dairy Development and 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 51,15,06,000 already voted on account)

(Budget speech of Shri Anisur Rahaman on Demnd No. 49 Printed along with Budget Speech on Demand No. 49 was taken as read)

## DEMAND No. 51

**Major Heads : 2405—Fisheries, 4405—Capital Outlay on Fisheries and 6405—Loans for Fisheries**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 88,32,11,000 be granted for expenditure under Demand No. 51, Major Heads : "2405—Fisheries, 4405—Capital Outlay on Fisheries and 6405—Loans for Fisheries" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 29,14,60,000 already voted on account)

(Printed Speech of Shri Kironmoy Nandi on Demand No. 51, was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশ অনুযায়ি আমি ৫১ নং খাতের অধীন "২৪০৫—মৎস্য", ৪৪০৫—মৎস্যে মূলধন ব্যয়' এবং "৬৪০৫—মৎস্য ঋণ" খাতে ২০০০-২০০১ সালের জন্য ৮৮,৩২,১১,০০০ (অষ্টআশি কোটি বত্রিশ লক্ষ এগার হাজার) টাকা ব্যয় বরাদ্দ মঞ্জুরির প্রস্তাব উত্থাপন করছি। এর মধ্যে ২৯,১৪,৬০,০০০ (উনত্রিশ কোটি চোদ্দ লক্ষ ষাট হাজার) টাকা ভোট অন অ্যাকাউন্টে মঞ্জুরীকৃত।

২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভার মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে, গ্রামীণ অর্থনীতির বিকাশের জন্য মৎস্য দপ্তর যে দায়িত্বপূর্ণ ভূমিকা পালন করে আসছে তা অব্যাহত আছে। কেবলমাত্র মৎস্য উৎপাদন বৃদ্ধি নয়, গ্রামীণ এলাকায় কর্মসংস্থান বৃদ্ধির দিকেও লক্ষ্য রেখে যাবতীয় কর্মসূচি রূপায়িত করা হচ্ছে। এই প্রসঙ্গে এখানে উল্লেখ করা যেতে পারে যে, মৎস্য উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবাংলা এখনও দেশে প্রথম স্থানে রয়েছে।

৩। যদিও আমাদের রাজ্যে মৎস্যচাষ স্মরণাতীতকাল থেকে প্রচলিত, তা সত্ত্বেও বহুকাল যাবৎ এ রাজ্যের উৎপাদনের হার বিশেষ উচ্চমানের ছিল না। কেননা, এখানকার বেশির ভাগ মৎস্যজীবী কখনও মৎস্যচাষকে মুখ্য জীবিকা হিসাবে গণ্য করেননি। বিশাল প্রাকৃতিক সম্পদকে কাজে লাগিয়ে উৎপাদনের গতি আনতে তাই, ১৮টি জেলায় মৎস্যচাষী উন্নয়ন সংস্থাগুলি নিরবচ্ছিন্নভাবে কাজ করে চলেছে। প্রতিটি জেলার মৎস্য উৎপাদক তথা মৎস্যজীবীদের কেবলমাত্র আধুনিক কারিগরি সহায়তা দেওয়া নয়, ব্যাঙ্কঋণ এবং সরকারি অনুদান পেতেও সাহায্য করছে প্রতিটি জেলায় এই উন্নয়ন সংস্থাগুলি। এই সম্মিলিত উদ্যোগের ফলে ১৯৮০-৮১ সালে যে উৎপাদনের মাত্রা ছিল বছরে হেক্টর প্রতি ৬০০ কিলোগ্রাম, আজ তা বেড়ে দাঁড়িয়েছে প্রতি বছর হেক্টর প্রতি ৩,০০০ কিলোগ্রামের বেশি, যা ভারতবর্ষের রাজ্যগুলির প্রতি হেক্টরে গড় উৎপাদনের থেকে অনেক বেশি।

দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলে জরনার জল থেকে যে সমস্ত ঝোরা তৈরি করা হয়েছে সেখানে বিজ্ঞানসম্মত মৎস্যচাষ করার জন্য জেলার মৎস্যচাষী উন্নয়ন সংস্থা গঠন করা হয়েছে।

৪। সারা ভারতে পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি পরিমাণ নোনাজলের মৎস্য উৎপাদন

ক্ষেত্র রয়েছে এবং এই রাজ্য সারা দেশের মোট উৎপাদিত নোনাজলের চিংড়ির প্রায় পঞ্চাশ শতাংশ উৎপন্ন করে থাকে। এ ক্ষেত্রে বিপুল সম্ভাবনার কথা ভেবে উপকূলবর্তী মেদিনীপুর, উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা জেলায় "নোনাজলের মৎস্যচাষী উন্নয়ন সংস্থা" স্থাপন করা হয়েছে। পরিবেশের ভারসাম্য অক্ষুন্ন রেখে এবং অ্যাকোয়াকালচার অথরিটির নির্দেশ অনুসারে উন্নত প্রচলিত পদ্ধতিতে নোনাজলের চিংড়ি চাষ সম্পাদিত হচ্ছে। অধিকাংশ ক্ষেত্রে চিংড়ির সঙ্গে অন্যান্য উপযুক্ত নোনাজলের প্রজাতির মাছও চাষ করা হচ্ছে।

৫। মাননীয় সদস্যদের অবগতির জন্য রাজ্য মৎস্য দপ্তরের প্রধান কর্মসূচিগুলির খতিয়ান তথা লক্ষ্যমাত্রা উপস্থাপন করছি ঃ

| বিষয় | ১৯৯৭-৯৮ | ১৯৯৮-৯৯ | ১৯৯৯-২০০০ এর লক্ষ্যমাত্রা | ২০০০-২০০১ এর লক্ষ্যমাত্রা |
|---|---|---|---|---|
| ১। মৎস্যবীজ উৎপাদন (একক মিলিয়ন) | ৮,৫০০ | ৮,৬১০ | ৮,৭২৫ | ৮,৮৫০ |
| ২। মৎস্যবীজ উৎপাদন (একক '০০০) | ৯৫০.২০ | ৯৯৫ | ১,০৪৫ | ১,১০০ |
| অন্তর্দেশিয় | ৭৮৬.২০ | ৮২৩.৫০ | ৮৫৭ | ৯৬০ |
| সামুদ্রিক | ১৬৪.০০ | ১৭১.৫০ | ১৮৮ | ১৯৪ |
| ৩। মৎস্যচাষী উন্নয়ন সংস্থার অন্তর্ভুক্ত মিঠাজলে মাছ চাষ ঃ | | | | |
| ক. অন্তর্ভুক্ত জলকরের পরিমাণ (ক্রমপুঞ্জিত হেক্টর) | ১০১৮৯৭.২১ | ১০৬১২৫.৯৭ | ১০৮৪২৫.৯৭ | ১১০৭২৫.৯৭ |
| খ. ঝোরা ফিশারি উন্নয়ন (ক্রমপুঞ্জিত একক) | ২৬৯১ | ২৮৪১ | ২৯৯১ | ৩১৪১ |
| ৪। নোনাজলে মাছ চাষ (বি. এফ. ডি. এ.-র অন্তর্ভুক্ত) ঃ | | | | |
| জলকরের পরিমাণ (ক্রমপুঞ্জিত হেক্টর) | ২৩৫৪.৭৫ | ২৮৫০.৫৫ | ৩৩৫০ | ৩৮৫০ |

৬। এই রাজ্যে মৎস্যচাষের ক্ষেত্রে বিভিন্ন ধরনের পরিকাঠামোগত উন্নয়ন, অধিকতর মৎস্য উৎপাদন এবং সংশ্লিষ্ট অন্যান্য কর্মসূচি রূপায়ণের ফলে গ্রামীণ অর্থনীতিতে যে উল্লেখযোগ্য কর্মসংস্থান রয়েছে তা নিম্নবর্ণিত সারণি থেকে প্রতিফলিত হবে ঃ

(কর্মদিবস একক ঃ '০০০)

| বিষয় | ১৯৯৭-৯৮ | ১৯৯৮-৯৯ | ১৯৯৯-২০০০ লক্ষ্যমাত্রা | ২০০০-২০০১ লক্ষ্যমাত্রা |
|---|---|---|---|---|
| ১। অন্তর্দেশিয় মৎস্যচাষক্ষেত্র | ৭২০ | ১৮৯০ | ৯০৯৩ | ১০৯৫ |
| ২। নোনাজলের মৎস্যচাষক্ষেত্র (বিশ্বব্যাঙ্ক প্রকল্প সমেত) | ৯৫৫ | ২৫০৮ | ২৫৭০ | ২৫৭৫ |
| ৩। সামুদ্রিক মৎস্যশিকার ক্ষেত্র | ৫৭৫০ | ১৫১০৪ | ৮৪০০ | ৮৪১০ |
| ৪। সম্প্রসারণ ক্ষেত্র | ১৫০ | ৩৯৩ | ৩০০ | ৩০৫ |
| ৫। কল্যাণমূলক প্রকল্প | ২১৫০ | ৫৬৪৭ | ৪৬১৬ | ৪৬২০ |
| ৬। সমবায় ক্ষেত্র | ২২০ | ৫৭৭ | ২৯১ | ২৯৪ |
| ৭। অন্যান্য | ৪৫০ | ১১৮১ | ২৪২ | ২৪৪ |
| মোট | ১০৩৯৫ | ২৭৩০০ | ১৭৫১২ | ১৭৫৪৩ |

আলোচিত প্রকল্পগুলি দারিদ্র্যসীমার নিচে অবস্থিত মানুষদের জন্য রূপায়িত হচ্ছে এবং রাজ্যের দারিদ্র্য দূরীকরণের সামগ্রিক কর্মসূচি সফল করতে বহুলাংশে সাহায্য করছে।

৭। বিগত ১৯৯৮-৯৯ সালের বাজেটে তফসিলি উপজাতি প্রকল্পে বরাদ্দকৃত ৬০.২০ লক্ষ টাকার মধ্যে ৬০.১৮ লক্ষ টাকা অর্থাৎ প্রায় সবটাই ব্যয় হয়েছে। চলতি ১৯৯৯-২০০০ সালের বরাদ্দকৃত সমপরিমাণ অর্থেরও সবটুকু ব্যয় হয়ে যাবে।

তফসিলি জাতি উন্নয়ন সংক্রান্ত "স্পেশ্যাল কমপোনেন্ট প্ল্যান"-এর ব্যয় বরাদ্দ বিষয়টিও উল্লেখের দাবি রাখে। উক্ত প্রকল্পখাতে ১৯৯৮-৯৯ সালের মোট মূল বরাদ্দের ৪১.১২ শতাংশ অর্থ তফসিলি জাতিভুক্ত মৎস্যজীবীদের জন্য বিভিন্ন উন্নয়নমূলক কর্মসূচি মাধ্যমে ব্যয় হয়েছে। যেহেতু, মৎস্যজীবী সম্প্রদায়ের অধিকাংশই তফসিলি জাতির অন্তর্ভুক্ত

সেহেতু সম্ভাব্য উপভোক্তার সংখ্যাও অনেক বেশি। আশা করা যায় যে, ১৯৯৯-২০০০ সালেও বাজেট বরাদ্দের নির্ধারিত পরিমাণ অর্থ তফসিলি জাতিভুক্ত মৎস্যজীবীদের উন্নয়নখাতে ব্যয় করা হবে।

৮। রাজ্যের বড় বড় বিল, বাঁধ এবং জলাধারগুলি আদর্শ মৎস্য উৎপাদন ক্ষেত্র। কিন্তু বছরের পর বছর এই সমস্ত জলাশয় মাটি জমে অগভীর হয়ে পড়ে। ফলে, বর্ষার সময় সংলগ্ন কৃষিক্ষেত্রের সঙ্গে মিলেমিশে এক হয়ে যায়। এতে মাছের অনেক ক্ষতি হয়। তাই এই সব বিল-বাওড়ের সংস্কার অত্যন্ত জরুরি। এর জন্য যে বিপুল পরিমাণ অর্থের প্রয়োজন, বিভাগীয় ব্যয় বরাদ্দে তার সংকুলান করা সম্ভব নয়। সুতরাং অর্থনৈতিক সহায়তার জন্য অন্যান্য কার্যকর উৎসগুলির দিকে তাকাতেই হয়।

জাতীয় সমবায় উন্নয়ন নিগমের অর্থানুকূল্যে "বিলে মৎস্যচাষ উন্নয়ন প্রকল্পে" উন্নত প্রথায় মাছ চাষের সঙ্গে রাজ্যের বিল-বাওড়গুলির পর্যায়ক্রমিক সংস্কারের কাজ হাতে নেওয়া হয়েছে। প্রথম পর্যায়ে উত্তর ২৪-পরগনা, নদীয়া, মুর্শিদাবাদ, হুগলি, উত্তর ও দক্ষিণ দিনাজপুরের ৮৭টি বিলের ৫,৩৮৭ হেক্টর পরিমাণ এলাকায় উন্নত প্রথায় মাছ চাষের কাজ চলছে। একই সঙ্গে পুরুলিয়া, বাঁকুড়ার বড় বড় বাঁধ এবং জলাধারে জাতীয় সমবায় উন্নয়ন নিগমের আর্থিক সহায়তায় মৎস্যচাষের কাজ চালু হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আবেদন এই যে, রাজ্য সরকারের গ্রামীণ বিকাশ সংক্রান্ত বিভাগগুলি, যেমন পঞ্চায়েত এবং গ্রামীণ উন্নয়ন দপ্তর যদি সাহায্যের হাত বাড়িয়ে দেন, তবে মজে যাওয়া এই বিশাল জলসম্পদ যথাযথভাবে উৎপাদনক্ষম হয়ে উঠবে। বিশেষত, সংশ্লিষ্ট জেলা পরিষদগুলি উক্ত বড় জলাভূমিগুলি জওহর রোজগার যোজনা বা অনুরূপ প্রকল্পের মাধ্যমে সংস্কার করতে সাহায্য করেন তাহলে রাজ্যে মাছের চাহিদা আর জোগানের মধ্যে বর্তমান ব্যবধান সন্তোষজনকভাবে কমে আসবে।

৯। সামুদ্রিক মৎস্যশিকার ক্ষেত্র এখন উপকূল থেকে আরও গভীরে সম্প্রসারিত হয়েছে। জাতীয় সমবায় উন্নয়ন নিগমের আর্থিক সহায়তায় আধুনিক পদ্ধতিতে "সুসংহত সামুদ্রিক মৎস্যশিকার প্রকল্পে"র চতুর্থ পর্যায়ের কাজ শীঘ্রই শুরু হবে। এই প্রকল্পে সমুদ্রনির্ভর মৎস্যজীবীদের হাতে আরও ৩০০টি যান্ত্রিক জলযান তুলে দেওয়া হবে। এই প্রকল্পে ব্যয় হবে আনুমানিক ৫০ কোটি টাকা। দক্ষিণ চব্বিশ পরগনার সুলতানপুর (ডায়মন্ডহারবার) মৎস্যবন্দরের নির্মাণের অনুমোদন পাওয়া গেছে। কাকদ্বীপে মৎস্যবন্দর নির্মাণের প্রকল্পটির অনুমোদন পাবার জন্য রাজ্য মৎস্য দপ্তর ভারত সরকারের "পশুপালন ও দোহ" বিভাগের সঙ্গে নিয়মিত যোগাযোগ রেখে চলেছে। এই প্রকল্প দু'টি রূপায়িত হলে সামুদ্রিক মৎস্যশিকার ক্ষেত্রে পরিকাঠামোমুখী পরিবেশের আরও বিস্তার ঘটবে।

সঙ্গে সঙ্গে আমদানিকারক দেশগুলি যাতে সন্তোষজনকভাবে সাড়া দেন, সেই উদ্দেশ্যে মৎস্য অবতরণকেন্দ্র এবং প্রকরণ কেন্দ্রগুলিতে পরিচ্ছন্ন পরিবেশের আরও উন্নয়নের দিকে নজর দেওয়া হয়েছে। এই পরিপ্রেক্ষিতে কলকাতার উপকণ্ঠে সমবায় কাঠামোয় একটি মৎস্য রপ্তানির "সার্বিক সহায়তা কেন্দ্র" নির্মাণ করা হচ্ছে। এতে খরচ হবে প্রায় ১৯ কোটি টাকা।

১০। বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় ক্যানিং, দীঘিরপাড়, দিঘা এবং দাদনপাত্রবাড়ে চিংড়ি উৎপাদনের চারটি কেন্দ্রের নির্মাণ সম্পূর্ণ হয়েছে। এই প্রকল্পে ৪৪.৫৩ কোটি টাকা ব্যয়ে ৪৫১.৩৩ হেক্টর নোনাজলের এলাকার উন্নয়ন সম্ভব হয়েছে। এর থেকে ৬৭৭ জন মৎস্যচাষী উপকৃত হবেন। বিশ্বব্যাঙ্কের সঙ্গে চুক্তির যে সময়সীমা ছিল ৩১. ১২. ১৯৯৯ পর্যন্ত, তা বর্ধিত হয়ে এখন ৩১. ১২. ২০০০ পর্যন্ত বলবৎ থাকবে। এ ছাড়া সমবায় ক্ষেত্রে জাতীয় সমবায় উন্নয়ন নিগমের আর্থিক সহায়তায় হলদিয়ার অনতিদূরে মীনদ্বীপে নোনাজলে মৎস্যচাষ তথা চিংড়ির একটি বৃহৎ উৎপাদনক্ষেত্র গড়ে উঠছে।

১১। জলপাইগুড়ি, বর্ধমান, উত্তর ২৪-পরগনা, বাঁকুড়া, পুরুলিয়া এবং মেদিনীপুরে আরও ৬টি আদর্শ গ্রাম নির্মাণের কাজ এগিয়ে চলেছে। এখানে আশ্রয় পাবেন ৫৮৬টি মৎস্যজীবী পরিবার। "ন্যূনতম মৌলিক পরিষেবা" প্রকল্পভুক্ত গ্রামীণ আবাসনের আওতায় ১৯৯৯-২০০০ সালে আরও ১৩টি আদর্শ গ্রাম গঠনের কর্মসূচি হাতে নেওয়া হয়েছে। এই কর্মসূচি রূপায়ণে ব্যয় হবে প্রায় ৪ কোটি টাকা এবং এতে ১,০৬২টি মৎস্যজীবী পরিবারের স্থায়ী আবাসন হবে। দরিদ্র্য মৎস্যজীবীদের জন্য এই প্রকল্প ২০০০-২০০১ সালেও চালু থাকবে।

১২। এই রাজ্যের মৎস্যজীবী অধ্যুষিত এলাকাগুলিতে পরিকাঠামো উন্নয়নের উদ্দেশ্যে তথা গ্রামীণ যোগাযোগ ব্যবস্থাকে আরও উন্নত করতে রাস্তা তৈরি, নলকূপ স্থাপন ও গ্রামভিত্তিক মিলনগৃহ নির্মাণ করার উদ্যোগ নেওয়া হয়েছে। সাধারণ বাজেটে উপকূলবর্তী এবং অন্তর্দেশিয় এলাকায় পরিকাঠামো নির্মাণের জন্য যে অর্থসংস্থান আছে, তা ছাড়াও ১৯৯৯-২০০০ "ন্যূনতম মৌলিক পরিষেবা প্রকল্পে" গ্রামীণ পরিকাঠামো নির্মাণ বাবদ অতিরিক্ত এক কোটি টাকা মঞ্জুর করা হয়েছে।

১৩। মৎস্যচাষের ক্ষেত্রে প্রশিক্ষণ এবং সম্প্রসারণ একটি গুরুত্বপূর্ণ বিষয়। এর জন্য গ্রামীণ স্তরে, জেলা সদরে এবং রাজ্য স্তরে প্রশিক্ষণের সঙ্গে সঙ্গে উপযোগী প্রদর্শনক্ষেত্র, কর্মশালা ও আলোচনাচক্রের আয়োজন করা হয় যাতে প্রশিক্ষক এবং শিক্ষার্থী উভয়েই আধুনিক প্রযুক্তি হস্তান্তর বিষয়ে সময়োপযোগী হয়ে উঠতে পারেন এবং কার্যক্ষেত্রে যথাযথভাবে তা প্রয়োগ করতে পারেন। মৎস্যচাষ বিজ্ঞানের ক্রমোন্নতির জন্য

এবং তথ্যপ্রযুক্তি গবেষণাগার থেকে কার্যক্ষেত্রে পৌঁছে দেবার জন্য কুলিয়া (কল্যাণী), কলকাতায় ক্যাপটেন ভেড়ি এবং জুনপুটের গবেষণা কেন্দ্রগুলি সচেষ্ট রয়েছে।

১৪। দরিদ্র মৎস্যজীবীদের জন্য কল্যাণমূলক কর্মসূচিগুলি ২০০০-২০০১ আর্থিক বছরে অব্যাহত রাখার জন্য মৎস্য দপ্তর প্রস্তাব রাখছে। এই কর্মসূচিগুলির মধ্যে বার্ধক্যভাতা, মৎস্য অবতরণ কেন্দ্রের উন্নয়ন, পরিচয়পত্র প্রদান এবং সমুদ্র নির্ভর মৎস্যজীবীদের জন্য জীবন বিমা অন্তর্ভুক্ত। যে সময় সমুদ্রগামী মৎস্যশিকারিরা গভীর সমুদ্রে মাছ ধরতে যেতে পারেন না, সেই কর্মবিরতির সময়ে তাদের আর্থিক সহায়তার উদ্দেশ্যে একটি নতুন যোজনা রূপায়ণ করা শুরু হয়েছে। এই যোজনার প্রথম পর্যায়ে ৫,০০০ জন সামুদ্রিক মৎস্যজীবী ইতিমধ্যে উপকৃত হয়েছেন। পরবর্তী পর্যায়ে আরও ২০০০ সংখ্যক মৎস্য শিকারি এই সহায়তা উপভোগ করতে পারবেন বলে আশা করা যায়। এই যোজনায় প্রতি উপভোক্তা ১,০৮০ টাকা এককালীন থোক অনুদান পাবেন।

১৫। জেলাগুলিতে মৎস্যচাষ উন্নয়ন কর্মসূচি সাফল্য মন্ডিত করার জন্য সংশ্লিষ্ট পঞ্চায়েতের সংযুক্তি নিশ্চিত করা হয়েছে এবং এমন কোনও প্রকল্প প্রায় নেই যেখানে পঞ্চায়েতের অনুমোদন তথা সহায়তা চাওয়া হয়নি। বিকেন্দ্রীকরণের কর্মসূচিকে সফল করার জন্য জেলাভিত্তিক বিভিন্ন মৎস্যচাষ প্রকল্প জেলা পরিষদকে হস্তান্তরিত করতে আমরা রাজ্য সরকারের উন্নয়ন ও পরিকল্পনা দপ্তরের নিকট প্রস্তাব রেখেছি। ১৯৯৯-২০০০ সালে পঞ্চায়েতের মাধ্যমে জেলার অনেকগুলি মৎস্যচাষ প্রকল্প রূপায়িত করার উদ্দেশ্যে সংশ্লিষ্ট জেলা পরিষদগুলিকে মোট ১৫.৮০ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে। মৎস্যচাষক্ষেত্রে জেলা পরিষদগুলির অধিকার ক্ষেত্রের সক্রিয়তা ও সম্প্রসারণের উদ্দেশ্যে ২০০০-২০০১ সালে আরও বেশি অর্থ বরাদ্দ করা যাবে বলে আশা করা যায়।

১৬। উপযুক্ত প্রশিক্ষণ ও মৎস্য দপ্তরের কাজকর্ম রূপায়ণের জন্য প্রতি জেলায় মীনভবন গড়ে তোলার যে কর্মসূচি নেওয়া হয়েছিল, এ বছরে উত্তর দিনাজপুরের রায়গঞ্জে, দক্ষিণ চব্বিশ পরগনা জেলার পৈলানে ও দার্জিলিং-এ মীনভবন তৈরির কাজ শেষ হলে, সমস্ত জেলাতেই মীনভবন স্থাপনের কাজ সমাপ্ত হবে।

১৭। কেবলমাত্র অধিকতর মৎস্য উৎপাদন নয়, মৎস্য দপ্তর পরিবেশের অবক্ষয় রোধে সর্বদা সচেষ্ট আছে। সামাজিক প্রয়োজনে জলাভূমি সংরক্ষণে আমরা সর্বাধিক গুরুত্ব আরোপ করেছি। লুপ্তপ্রায় মৎস্য প্রজাতি এবং পরিবেশের ভারসাম্য রক্ষার বিষয়ে আমরা সজাগ এবং সংশ্লিষ্ট সকলকে সক্রিয় থাকার জন্য অনুরোধ রাখছি।

১৮। কারিগরি প্রযুক্তিপ্রাপ্ত ব্যক্তির চাহিদা নিরশন করতে পশ্চিমবঙ্গ প্রাণী ও মৎস্যবিজ্ঞান বিশ্ববিদ্যালয়ে প্রয়োজনভিত্তিক পাঠক্রম প্রবর্তন করা হয়েছে। অপরদিকে

প্রযুক্তি স্তরের কর্মি ও আধিকারিকদের সময়োপযোগী প্রশিক্ষণের কর্মসূচি অব্যাহত আছে, যাতে তারা সংশ্লিষ্ট কর্মক্ষেত্রে সম্পূর্ণভাবে আত্মনিয়োগ করতে পারেন। আমরা আশা করব, আগামী সহস্রাব্দ মৎস্যচাষ সম্প্রসারণ ক্ষেত্রে এবং মৎস্যজীবীদের কাছে এক নতুন দিগন্ত খুলে দেবে।

১৯। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন আমি এই সভার মাননীয় সদস্যদের সামনে ২০০০-২০০১ সালের ব্যয় বরাদ্দের প্রস্তাব অনুমোদনের জন্য পেশ করছি।

**Demand No. 52**

**Major Heads : 2406—Forestry and Wild Life and 4406—Capital Outlay on Forestry and Wild Life**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 166,74,23,000 only be granted for expenditure under Demand No. 52, Major Heads : "2406—Forestry and Wild Life and 4406—Capital Outlay on Forestry and Wild Life" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 55,02,50,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Jogesh Chandra Barman & Smt. Bilasibala Sahis on Demand No. 52 was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৫২ নং দাবির অধীনে মুখ্যখাত "২৪০৬—বন ও বন্যপ্রাণী" এবং "৪৪০৬—বন ও বন্যপ্রাণী সংক্রান্ত মূলধনী ব্যয়" বাবদ ব্যয় নির্বাহের জন্য ১৬৬,৭৪,২৩,০০০ (একশত ছেষট্টি কোটি চুয়াত্তর লক্ষ তেইশ হাজার) টাকার ব্যয় বরাদ্দ মঞ্জুর করা হোক। ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত ৫৫,০২,৫০,০০০ টাকা এই হিসাবের অন্তর্গত।

মহাশয়,

গত কয়েক বছরে যৌথ বন পরিচালন ব্যবস্থা রাজ্যের বন সংক্রান্ত কাজকর্মের মূল ভিত্তি হিসাবে প্রতিষ্ঠিত হয়েছে। জাতীয় উদ্যান ও অভয়ারণ্য বাদে বাকি বনাঞ্চলে

গড়ে উঠেছে প্রায় ৩৪৩১টি বন সুরক্ষা সমিতি। এর সদস্যরা হলেন বনের নিকটবর্তী এলাকার আর্থিকভাবে অনগ্রসর শ্রেণীর মানুষ এবং মূলত তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত। মহিলা সদস্যরাও এই ব্যবস্থায় ব্যাপকভাবে অংশ গ্রহণ করছেন। ৪,৯০,৫৮২ হেক্টর বনভূমি এরা রক্ষা করে চলেছেন। এই পরিমাণ দক্ষিণ-পশ্চিম বাংলার সংরক্ষিত বনের শতকরা ৯০ ভাগ এবং উত্তরবাংলা ও সুন্দরবন অঞ্চলের শতকরা ৫০ ভাগ। এর ফলে ১৯৮৮ থেকে ১৯৯৭ সালের মধ্যে বনের আচ্ছাদন প্রায় শতকরা ১.৬৮ ভাগ বৃদ্ধি পেয়েছে। ১৯৯৭ সালের উপগ্রহ সমীক্ষায় এই তথ্য প্রতিষ্ঠিত। বনভূমির সাথে বন এলাকার বাইরের সমাজভিত্তিক বনসৃজন যোগ করলে দেখা যায় যে সমস্ত রাজ্যে সবুজের আচ্ছাদন প্রায় শতকরা ২৭.৩৫ ভাগ।

মহাশয়,

পঞ্চায়েত ও বনদপ্তরের সম্মিলিত উদ্যোগে ব্যাপকভাবে বনসৃজনের কর্মসূচি গ্রহণ করা হয়েছে। গ্রামাঞ্চলের পতিত জমিকে সবুজ করা ছাড়াও রূপায়িত হবে প্রকৃতি-পর্যটন, উদ্যান-কানন এবং বিকেন্দ্রীভূত জনতা নার্সারি—এই ধরনের আরও কিছু প্রকল্প। এর ফলে উপকৃত হবেন গ্রামীণ মানুষ বিশেষত যারা বনজ সম্পদের উপর নির্ভরশীল। তারা জীবন ও জীবিকার অন্বেষণে কিছুটা সুবিধা পাবেন।

বন ও বন্যপ্রাণী পরিচালন ব্যবস্থায় আমাদের রাজ্য সারা দেশের মধ্যে অগ্রগণ্য। গত কয়েক বছর ধরে রাজ্যে বাঘ, হাতি, এবং একশৃঙ্গ গন্ডারের সংখ্যা বৃদ্ধি পেয়েছে। আমরা আশা করি এই বছরের গণনাতেও এই বৃদ্ধি অব্যাহত থাকবে। কিছু বিশেষ ধরনের বন্যপ্রাণী পরিচালন পদ্ধতি অত্যন্ত সাফল্যের সঙ্গে রূপায়িত হয়েছে। যেমন দক্ষিণ-পশ্চিম বাংলার নতুন গড়ে ওঠা জঙ্গলে হরিণ ছাড়া। জৈব ভারসাম্য ফিরিয়ে আনতে বাঁকুড়া, মেদিনীপুর ও পুরুলিয়া জেলাগুলির বনভূমিতে ১৬৩টি হরিণ ছাড়া হয়েছে। এই ব্যাপারে সহায়ক ও কার্যকর ভূমিকা পালন করেছেন স্থানীয় বন সুরক্ষা সমিতির সদস্যরা।

মহাশয়,

বন্যপ্রাণী ও প্রাণীজাত দ্রব্যের বিভিন্ন চোরা চালান সংক্রান্ত ঘটনা সনাক্ত করা হয়েছে এবং উপযুক্ত ব্যবস্থাও নেওয়া হয়েছে। ২০০০ সালের জানুয়ারিতে একটি গাঙ্গেয় ডলফিন (শুশুক) রনদিয়া অঞ্চলে দামোদর বাঁধ থেকে উদ্ধার করে হুগলি নদীতে ছাড়া হয়েছে। সারা দেশের মধ্যে পশ্চিমবঙ্গই এই ধরনের প্রচেষ্টায় অগ্রগণ্য।

মহাশয়,

সংরক্ষিত বনাঞ্চল রক্ষায় যৌথ বন পরিচালন ব্যবস্থার সাফল্যকে আরও বিস্তৃত করা হয়েছে। জাতীয় উদ্যান, অভয়ারণ্য ও সুন্দরবন অঞ্চলকে ঘিরে গড়ে উঠেছে ১০০টিরও বেশি পরিবেশ উন্নয়ন সমিতি। এর উদ্দেশ্য হ'ল বন সন্নিহিত এলাকার মানুষজনের সরাসরি অংশ গ্রহণের মাধ্যমে জৈব বৈচিত্র সংরক্ষণ করা।

মহাশয়,

আমাদের রাজ্যে মোট বনভূমির শতকরা ৩৪ ভাগ নিয়ে গড়ে উঠেছে ১৫টি অভয়ারণ্য, ২টি ব্যাঘ্র প্রকল্প, ৫টি জাতীয় উদ্যান এবং একটি জীব পরিমন্ডল। এখানে নানান কর্মসূচি রূপায়িত হচ্ছে। বিশেষভাবে উল্লেখযোগ্য বাঘ ও হাতির জন্য প্রকল্প। এর উদ্দেশ্য হ'ল বিরল প্রজাতির প্রাণীদের রক্ষা করা। অধিকন্তু এলাকার জৈববৈচিত্র রক্ষা করে মানুষ ও বন্যপ্রাণীর সংঘাত কমানো।

মহাশয়,

উদ্ধার করা তৃণভোজী ও মাংসাশী প্রাণীদের উপযুক্ত পরিচর্যা ও উপযোগী পরিবেশে বিচরণের জন্য দুইটি বিচরণক্ষেত্র গড়ে তোলার প্রস্তাব করা হচ্ছে। এর একটি উত্তরবঙ্গে এবং অপরটি দক্ষিণবঙ্গে।

মহাশয়,

উন্নতমানের চারা ও কপিশ পরিচালন প্রযুক্তির সাহায্যে বনজাত দ্রব্যের উৎপাদন বৃদ্ধির উপর বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে। জৈব বৈচিত্র সংরক্ষণ বিষয়ে অনেকগুলি গবেষণার কাজও শেষ হয়েছে। গবেষণালব্ধ তথ্য বনের পরিচালন পরিকল্পনার প্রণয়নে উপযুক্তভাবে প্রয়োগ করা হচ্ছে।

মহাশয়,

বর্তমানে আমি ১৯৯৯-২০০০ সালের কর্মবিবরণী ও ২০০০-২০০১ সালে প্রস্তাবিত কর্মসূচি সম্পর্কে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি।

১৯৯৯-২০০০ সালে রাজ্যে সবুজায়নের প্রস্তাবিত কর্মসূচি অব্যাহত আছে। যৌথ বন পরিচালন কর্মপদ্ধতি উত্তরবঙ্গ পাহাড়ি এলাকা এবং সুন্দরবন অঞ্চলে সম্প্রসারিত হয়েছে। বনসম্পদকে সুসংহত অপহরণের হাত থেকে রক্ষার স্বার্থে ওয়ারলেস সেটের মাধ্যমে যোগাযোগ ব্যবস্থা জোরদার করা হয়েছে। উত্তরবঙ্গে বনভূমিকে ক্ষতির হাত

থেকে রক্ষার কাজে বন বিভাগকে সাহায্যের জন্য বনরক্ষীবাহিনীর চারটি দল কর্ম্মরত আছে।

এক দশক আগে সুন্দরবন জীব পরিমন্ডল স্থাপিত হয়েছে এবং জনগণের সক্রিয় সহযোগিতায় এলাকার উন্নয়নে এই বিভাগ প্রশংসনীয় কাজ করেছে।

মহাশয়,

এলাকাভিত্তিক জ্বালানি ও পশুখাদ্য কর্মসূচি শতকরা ৫০ ভাগ কেন্দ্রীয় এবং ৫০ ভাগ রাজ্য সরকারের সাহায্যপ্রাপ্ত। এই কর্মসূচি কেন্দ্রীয় পরিবেশ ও বনমন্ত্রকের অধীনস্থ জাতীয় বনায়ন ও ভূ-পরিবেশ উন্নয়ন বোর্ডের সহায়তাপ্রাপ্ত গুরুত্বপূর্ণ বৃক্ষরোপণ প্রকল্প। ১৯৯৯-২০০০ সালে এতে ২৫০০ হেক্টর অবক্ষয়িত বনভূমিতে বৃক্ষরোপণ করা হয়েছে। ২০০০-২০০১ সালে ৩০০০ হেক্টর জমিতে বৃক্ষরোপণের প্রস্তাব আছে।

মহাশয়,

ভেষজ উদ্ভিদসহ কাষ্ঠবিহীন বনজ সম্পদ উন্নয়ন প্রকল্প সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সহায়তাপ্রাপ্ত। ১৯৯৯-২০০০ সালে ৪১২ হেক্টর জমিতে বৃক্ষরোপণ করা হয়েছে। এই প্রকল্পে বাঁশ এবং গৌণসম্পদ ও ভেষজগুণসম্পন্ন বৃক্ষরোপণ করা হয়। ২০০০-২০০১ সালে ৫০০ হেক্টর জমিতে বৃক্ষরোপণের প্রস্তাব আছে।

মহাশয়,

কেন্দ্রীয় সহায়তাপ্রাপ্ত 'বীজের মানোন্নয়ন প্রকল্প' 'পরিমার্জিত নির্দেশাবলী ও অর্থনৈতিক বন্টন অনুযায়ী' বৃক্ষ এবং তৃণ ও গুল্মের বীজ উন্নয়ন প্রকল্প' নামে পরিচিত। এতে এককালীন খরচাপাতির জন্য সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সহায়তা পাওয়া যাবে কিন্তু নিয়মিত খরচাপাতি রাজ্য সরকারকে বহন করতে হবে। নবম পরিকল্পনার অবশিষ্ট সময়ে রূপায়ণের জন্য একটি প্রকল্প কেন্দ্রীয় পরিবেশ ও বনমন্ত্রকের অধীনস্ত জাতীয় বনায়ন ও ভূ-পরিবেশ উন্নয়ন বোর্ডের অনুমোদন ১৯৯৯ সালের মার্চ মাসের শেষ ভাগে পাওয়া যাওয়ায় ঐ বছরে কাজ শুরু করা যায়নি। বীজ পরীক্ষার ল্যাবরেটরি স্থাপন, বীজ প্রক্রিয়াকরণ, বীজ উৎপাদন, সংগ্রহ ও মজুত ব্যবস্থার উন্নয়ন ইত্যাদি কর্মসূচি এই প্রকল্পে অন্তর্ভুক্ত করা হয়েছে। ১৯৯৯-২০০০ সালে প্রস্তাবিত কর্মসূচি অনুযায়ী প্রকল্প রূপায়িত হয়েছে এবং আশা করা যায় নবম পরিকল্পনাকালে এই প্রকল্পের কাজ চালু থাকবে।

মহাশয়,

'সুসংহত পতিত জমি উন্নয়ন প্রকল্প' সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সহায়তাপ্রাপ্ত। এই প্রকল্পে রাজ্যের বিভিন্ন এলাকায় কাজের জন্য পরিমার্জিত নির্দেশাবলী অনুযায়ী কয়েকটি প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে। এখন পর্যন্ত দুটি প্রকল্প অনুমোদিত হয়েছে—একটি ২৪-পরগনা জেলার সুন্দরবন জীব পরিমন্ডলের জন্য এবং অন্যটি দার্জিলিং ও জলপাইগুড়ি জেলার জন্য। ১৯৯৯-২০০০ সালে ১,৪০০ হেক্টর অবক্ষয়িত বনবৃমিতে বৃক্ষরোপণ করা হয়েছে। ২০০০-২০০১ সালে আরও ১,২০০ হেক্টর জমিতে বৃক্ষরোপণের প্রস্তাব আছে।

১৯৯৯-২০০০ সালে 'পার্ক ও উদ্যান স্থাপন ও উন্নয়ন' এবং 'গ্রামীণ সবুজায়ন' প্রকল্পে ২০টি পার্ক রক্ষণাবেক্ষণ ও উন্নয়নের কাজ চলছে। এ ছাড়াও 'নগর বনায়ন' প্রকল্পে পথিপার্শ্বস্থ বনায়ন, ছোট ছোট উদ্যান স্থাপনের কাজ চলছে। ২০০০-২০০১ সালেও এই প্রকল্প চালু থাকবে।

মেদিনীপুর জেলার চন্দ্রকোনা রোডে অবস্থিত পরিমল উদ্যান ও পার্শ্ববর্তী এলাকায় পরিবেশ উন্নয়ন প্রকল্পের কাজ ১৯৯৮-১৯৯৯ সালে শুরু করা হয়েছে যা ২০০০-২০০১ সাল অবধি চালু থাকবে।

মহাশয়,

১৯৯৯-২০০০ সালে মৃত্তিকা সংরক্ষণ কর্মসূচি যা 'সংরক্ষিত বনায়ন ও ক্ষয়রোধ' প্রকল্প নামে পরিচিত তাতে ১০৯ হেক্টর অবক্ষয়িত বনভূমিতে বৃক্ষরোপণ এবং জলসংরক্ষণ, ছোট ছোট বাঁধ নির্মাণ, পাথরের দেওয়াল তৈরি, জালের বেড়া ইত্যাদি মৃত্তিকা সংরক্ষণের কাজ করা হয়েছে। ২০০০-২০০১ সালেও ২৭০ হেক্টর জমিতে বৃক্ষরোপণ ও মৃত্তিকা সংরক্ষণের কাজ চালু থাকবে।

মহাশয়,

১৯৯৯-২০০০ সালে কেন্দ্রীয় সরকার থেকে প্রাপ্ত ১০৬ লক্ষ টাকায় কেন্দ্রীয় সহায়তাপ্রাপ্ত 'হস্তি প্রকল্পের' কাজ চালু আছে। বক্সা ব্যাঘ্র প্রকল্প ও সুন্দরবন ব্যাঘ্র প্রকল্পের জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে ৫৫.৯০ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে। এই সমস্ত প্রকল্পের কাজ ২০০০-২০০১ সালেও চালু থাকবে।

বিভিন্ন ব্যাঘ্র প্রকল্প, জাতীয় উদ্যান ও বন্যপ্রাণী সংরক্ষিত এলাকার সন্নিহিত অঞ্চলে বিভিন্ন উন্নয়ন প্রকল্প রূপায়ণের জন্য কেন্দ্রীয় সরকার ১৯৯৯-২০০০ সালে ৫৮.৬৫ লক্ষ

টাকা মঞ্জুর করেছেন।

মহাশয়,

কেন্দ্রীয় সহায়তাপ্রাপ্ত প্রকল্পে রাজ্যের তিনটি জাতীয় উদ্যান ও তিনটি বন্যপ্রাণী সংরক্ষিত এলাকার উন্নয়নের জন্য ৬৬.৬১ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। রাষ্ট্রপুঞ্জ উন্নয়ন পরিষদ অনুমোদিত জলদাপাড়া অভয়ারাণ্যের উন্নয়ন প্রকল্প রূপায়ণের স্বার্থে কেন্দ্রীয় সরকার দুই বৎসরের জন্য ৮৬ লক্ষ টাকা মঞ্জুর করেছে। গ্লোবাল এনভায়রণমেন্ট ফান্ড ও আন্তর্জাতিক উন্নয়ন পরিষদ দ্বারা সহায়তাপ্রাপ্ত ইণ্ডিয়া ইকোডেভেলপমেন্ট প্রকল্পের কাজ বক্সা ব্যাঘ্র প্রকল্পে চালু আছে। ১৯৯৯-২০০০ সালে ৬.৬১ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে। ২০০০-২০০১ সালেও এই প্রকল্প চালু থাকবে।

মহাশয়,

এই দপ্তরের অধীনে অন্যান্য সংস্থাগুলি হ'ল আলিপুর চিড়িয়াখানা এবং দার্জিলিং-এ অবস্থিত পদ্মজা নাইডু হিমালয়ান জুলজিক্যাল পার্ক ও লয়েডস্ বোটানিক্যাল গার্ডেন।

পর্যটকদের কাছে বিশেষ আকর্ষণীয় এবং শিক্ষা ও সাংস্কৃতিক দিক দিয়ে গুরুত্বপূর্ণ এইসব সংস্থাগুলির উন্নয়নের বিশেষ কর্মসূচি গ্রহণ করা হয়েছে। আলিপুর চিড়িয়াখানায় হাতিদের অবাধ বিচরণের জন্য মাঝখানে জলাধারসহ মুক্তাঙ্গন তৈরি করা হয়েছে। চিড়িয়াখানার ১২৫ বছর পূর্তি উপলক্ষ্যে কেন্দ্রীয় চিড়িয়াখানা কর্তৃপক্ষের সহায়তায় সাদা বাঘ ও বানরদের অবাধ বিচরণের জন্য মুক্তাঙ্গন তৈরির কাজ চলছে। দার্জিলিং চিড়িয়াখানায় সাইবেরিয়ান বাঘের বিচরণ ক্ষেত্রের সংস্কার এবং বিরলপ্রাণী রেডপাণ্ডার জন্য নতুন বিচরণক্ষেত্র তৈরির কাজ চলছে। পাহাড়ি এলাকার প্রাণী ও বৃক্ষগুলিকে প্রদর্শনের জন্য চিড়িয়াখানায় একটি প্রদর্শন কেন্দ্র তৈরি করা হয়েছে। পাহাড়ি এলাকার বিরল ও মূল্যবান গাছপালার সংরক্ষণ ও উন্নয়নের জন্য দার্জিলিং-এর বোটানিক্যাল গার্ডেন কেন্দ্রীয় সরকারের নিকট হইতে আর্থিক সহায়তা পেয়েছে এবং আশা করা যায় আগামী বছরেও এই সহায়তা বজায় থাকবে।

মহাশয়,

বনদপ্তরের অধীনস্থ বিভিন্ন নিগমের কার্যাবলীর বিবরণ নিম্নে প্রদত্ত হ'ল।

**পশ্চিমবঙ্গ প্লাইউড নিগম ঃ**

এই নিগম টিটাগড় পেপার মিলের অংশীদারীতে যৌথভাবে গঠিত। রাজ্যের কাগজ কলগুলির কাঁচামালের প্রয়োজন মেটাতে NABARD-এর আর্থিক সহায়তায় গঠিত। এই

নিগম বীরভূম, বাঁকুড়া, বর্ধমান, মেদিনীপুর ও জলপাইগুড়ি জেলার প্রায় ৬,৫০০ হেক্টর সরকারি ও বেসরকারি জমিতে বৃক্ষরোপণ করেছে। বিগত বছরে বেশ কিছু এলাকায় গাছকাটার কাজ করা হয়েছে এবং বিভিন্ন ক্রেতাদের খুঁটি ও কাগজের জন্য প্রয়োজনীয় কাঁচামাল সরবরাহ করা হয়েছে।

**পশ্চিমবঙ্গ বন উন্নয়ন নিগম লিমিটেড ঃ**

মহাশয়,

এই নিগম কালিম্পং বিভাগের যে বন এলাকা সরকার তাদের ইজারায় দিয়েছে তার পরিচালনা করে এবং পরিকল্পনা অনুযায়ী বনজ সম্পদের আহরণ ও বিপণনের ব্যবস্থাও করে। এই রাজ্যে বন দপ্তরের নিয়ন্ত্রণাধীন সমস্ত বন এলাকার মধ্যে এই নিগম কাঠ ও অন্যান্য বনজ সম্পদ আহরণে ও বিপণনে আরও উন্নততর ভূমিকা পালন করছে। এই নিগম নিয়মিত ও যথা সময়ে এতদঞ্চলে কাঠ ও অন্যান্য বনজ সম্পদ আহরণ করে সর্বাধিক রাজস্ব উপার্জনের মাধ্যমে দক্ষিণ পশ্চিমবঙ্গে যৌথ বন পরিচালন ব্যবস্থাকে সংহত করতে এক প্রধান সহায়ক শক্তি হিসাবে কাজ করছে এবং এর উপস্বত্ব বনসুরক্ষা সমিতির সদস্যদের সাথে ভাগ করে নেওয়ার ব্যবস্থা করেছে। এর ফলে, বনসুরক্ষা সমিতির সদস্যদের মধ্যে রাজ্য সরকারের প্রতি বিশ্বাসযোগ্যতা প্রতিষ্ঠিত হয়েছে।

ন্যায় সঙ্গত মূল্যে ক্রেতাদের প্রয়োজন মেটানোর জন্য এই নিগম রাজ্যের বিভিন্ন প্রান্তে কাঠের বেশ কয়েকটি খুচরা বিক্রয় কেন্দ্র স্থাপন করেছে। আসবাব প্রস্তুত, কাঠের মেরামতি, দারুশিল্প, কাঠ-চেরাই কল—এই সব বিষয়ে কতগুলো শিল্পকেন্দ্র এই নিগম পরিচালনা করছে। ক্রেতাদের কাছে সুন্দরবনের মধু সংগ্রহ ও পরিস্রুত করে বিপণনের দায়িত্বও গ্রহণ করেছে। এর ফলে, সুন্দরবনের দরিদ্র্য মৌলীরা জীবিকা অর্জনের সুবিধা পাচ্ছেন।

মহাশয়,

এই নিগম ১৯৯৮-১৯৯৯ সাল থেকে পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন বিত্ত নিগমের কাছ থেকে প্রাপ্ত ঋণের সাহায্যে 'যৌথ বন পরিচালনা' ও 'উৎপাদনশীলতা বৃদ্ধি' নামক যে প্রকল্প মঞ্জুর করা হয়েছে তার রূপায়ণের কাজও করছে। ২০০০-২০০১ আর্থিক বছরে প্রায় ২,৭০০ হেক্টর এলাকার বনসৃজনের লক্ষ্যমাত্রা এই প্রকল্পে নেওয়া হয়েছে। এই লক্ষ্য মাত্রার আরেকটি বিষয় হল—দক্ষিণ পশ্চিমবঙ্গে পরীক্ষামূলকভাবে শাল ও স্থানীয় শক্ত কাঠের গাছ লাগানো তৎসহ ইউক্যালিপটাস গাছের উন্নত চাষ।

মহাশয়,

এই সংস্থা রাজ্যের বিভিন্ন অঞ্চলে পরিবেশ পর্যটন কেন্দ্রের উন্নয়নের একটি সুনির্দিষ্ট কর্মধারা গ্রহণ করেছে। এর দ্বারা রাজ্যের বন ও বন্যপ্রাণী সংরক্ষণ তথা স্থানীয় বনসুরক্ষা সমিতির সদস্যদের বিকল্প কর্মনিযুক্তির মাধ্যমে এলাকার জনগণের মধ্যে চেতনা বৃদ্ধির প্রয়াস করা হয়েছে।

২০০০-২০০১ আর্থিক বৎসরে পুরুলিয়ার বান্দোয়ানে গড় পঞ্চকোট পাহাড়ে দু'টি পরিবেশ পর্যটন কেন্দ্র ভ্রমণার্থীদের জন্য উন্মুক্ত করে দেওয়া হবে। মেদিনীপুর জেলার কাঁকড়াঝোর পরিবেশ পর্যটন কেন্দ্র ও জলপাইগুড়ি জেলার সান্তোলাখোলা বনপ্রান্তের শিবির ও আবাসকেন্দ্র এই আর্থিক বছরের প্রথম সপ্তাহে ভ্রমণার্থীদের জন্য উন্মুক্ত করা হবে। আর এই আর্থিক বছরের শেষ দিকে জলপাইগুড়ি জেলার বড়ডাবরীতে অনুরূপ একটি কেন্দ্র তৈরি হয়ে যাওয়ার সম্ভাবনা আছে।

নাইট্রোফিক্স ল্যাবরেটরিজের সহযোগিতায় অ্যাজোফস ও রাইজোফসের মতো জৈব সার উৎপাদন ও বিপণনের ক্ষেত্রেও এই নিগম প্রবেশ করেছে। কয়েকটি জেলায় কৃষকদের মধ্যে এই জৈব সার উৎপাদন ও বিপণন বিস্তৃত করার পরিকল্পনাকে রূপায়ণের জন্য এই নিগমের সুনির্দিষ্ট কার্যক্রম রয়েছে। এই ধরনের পরিবেশ সহায়ক জৈব সারকে বনসৃজন, চা ও রেশমকীট সৃজনে জনপ্রিয় করার পরিকল্পনা এই নিগম গ্রহণ করেছে, মৃত্তিকা পরিবেশে সার্বিক উন্নতির লক্ষ্যেই এটা করা হয়েছে।

মহাশয়, আমি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করেছি। এখনও পর্যন্ত আমরা যেটুকু করতে পেরেছি এবং ভবিষ্যতে যা করতে চাই—সে সম্বন্ধে। আমি আশা করি প্রত্যেকেই আমাদের সাথে হাত মেলাবেন এই প্রচেষ্টাকে আরও শক্তিশালী করার লক্ষ্যে। যাতে রাজ্যে বন-উন্নয়নের উদ্দেশ্য সফল হয় এবং তার ফলে শুধু আমরাই না, আমাদের ভবিষ্যত প্রজন্মও এই প্রচেষ্টার সুফল ভোগ করতে পারে।

মহাশয়,

পরিশেষে আমি এই মহতি সভার ২০০০-২০০১ সালের ব্যয় বরাদ্দের প্রস্তাবকে সর্বসম্মতভাবে অনুমোদনের জন্য অনুরোধ করতে চাই।

## DEMAND No. 53

**Major Heads : "4407—Capital Outlay on Plantations and 6407—Loans for Plantations", during the next financial year**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the

Governor, I beg to move that a sum of Rs. 3,80,00,000 only be granted for expenditure under Demand No. 53, Major Heads : "4407—Capital Outlay on Plantations and 6407—Loans for Plantations" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 1,25,40,000 already voted on account)

(Budget Speech on Demand No. 53 of Shri Bidyut Ganguly on Demand No. 53 printed along with Budget speech on Demand No. 24 was taken as read)

**DEMAND No. 54**

**Major Heads : 2408—Food, Storage and Warehousing and 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 218,63,08,000 only be granted for expenditure under Demand No. 54, Major Heads : "2408—Food, Storage and Warehousing and 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 72,14,81,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Kalimuddin Shams on Demand Nos. 54 & 86 was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৫৪ সংখ্যক দাবির মুখ্যখাত "২৪০৮—খাদ্য, গুদামজাতকরণ ও পণ্য সঞ্চয়করণ" এবং "৪৪০৮—খাদ্য, গুদামজাতকরণ ও পণ্য সঞ্চয়করণ খাতে মূলধন বিনিয়োগ (রাষ্ট্রায়ত্ত সংস্থা ব্যতীত)" এবং "৬৪০৮—খাদ্য, গুদামজাতকরণ ও পণ্য সঞ্চয়করণ বাবদ ঋণ" খাতে ২০০০-

২০০১ আর্থিক বছরের ব্যয় নির্বাহের জন্য ২১৮,৬৩,০৮,০০০ টাকা (দুইশত আঠার কোটি তেষট্টি লক্ষ আট হাজার) মঞ্জুর করা হোক। [ইতোমধ্যে ভোট-অন-অ্যাকাউন্ট-এর মাধ্যমে উত্থাপিত ৭২,১৪,৮১,০০০ (বাহাত্তর কোটি চৌদ্দ লক্ষ একাশি হাজার) টাকাও উপরি-উক্ত পরিমাণ অর্থের অন্তর্ভূক্ত।]

২। মহাশয়, মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ৮৬ সংখ্যক দাবির মুখ্যখাত "৩৪৫৬—অসামরিক সরবরাহ"-এ ২০০০-২০০১ আর্থিক বছরের ব্যয় নির্বাহের জন্য ৯,৭১,৩৩,০০০ (নয় কোটি একাত্তর লক্ষ তেত্রিশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। [ইতোমধ্যে ভোট-অন-অ্যাকাউন্ট-এর মাধ্যমে উত্থাপিত ৩,২০,৫৪,০০০ (তিন কোটি কুড়ি লক্ষ চুয়ান্ন হাজার) টাকাও উপরি-উক্ত পরিমাণ অর্থের অন্তর্ভূক্ত।]

৩। মহাশয়, আমি আমার বাজেট-বিবৃতির সঙ্গে খাদ্য ও সরবরাহ বিভাগের কাজকর্ম এবং বিগত বছর ও বর্তমান বছরে এই বিভাগ কি কি সাফল্য অর্জন করেছে, কর্মসূচিই বা কি কি গ্রহণ করা হয়েছে তা ছাড়া এই বিভাগকে বিভিন্ন ধরনের যে-সব অসুবিধার সম্মুখীন হতে হয়েছে, সে-সব তথ্য সম্বলিত একটি প্রতিবেদন পৃথকভাবে মাননীয় সদস্যদের নিকট পেশ করছি। মাননীয় সদস্যদের নিকট আমার সনির্বন্ধ অনুরোধ, এই বিভাগের কাজের সামগ্রিক মূল্যায়ন করার সময় অনুগ্রহ করে এই প্রতিবেদনটিও বিবেচনার জন্য গ্রহণ করবেন।

৪। খাদ্য ও সরবরাহের ক্ষেত্রে যে-সব বিষয় গুরুত্ব অর্জন করেছে, আমার বিবৃতিতে সেই বিষয়গুলির প্রতি আমি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই।

৫। সাধারণ মানুষের জন্য খাদ্যের নিশ্চয়তা বিধানের পদক্ষেপ স্বরূপ মূল্য নিয়ন্ত্রণ, মূল্যের হ্রাস-বৃদ্ধি লাঘব ও অত্যাবশ্যকীয় পণ্যসামগ্রীর ন্যায্য বন্টনের স্থায়ী পদ্ধতি হিসেবে গণবন্টন ব্যবস্থা ভারত সরকার কর্তৃক স্বীকৃত। এরূপ স্বীকৃতি সত্ত্বেও এই ব্যবস্থার মাধ্যমে বন্টিতব্য চাল, গম, চিনি ও অন্যান্য অত্যাবশ্যকীয় সামগ্রির কেন্দ্রীয় সরকার কর্তৃক ব্যাপক মূল্যবৃদ্ধি গণবন্টন ব্যবস্থার মূল উদ্দেশ্যই ব্যর্থ করে দিচ্ছে ও সাধারণ মানুষের দুর্দশার কারণ হয়ে উঠছে। উপরন্তু, কেন্দ্রীয় বরাদ্দের তুলনায় অনিয়মিত সরবরাহ এই গণবন্টন ব্যবস্থার ক্ষেত্রে অন্তরায় হয়ে উঠেছে। খোলা বাজারে প্রচলিত দরের থেকে নিম্নহারে রেশন দ্রব্যাদির নিয়মিত ও নিরবচ্ছিন্ন সরবরাহই হল এই ব্যবস্থা বজায় রাখার প্রধান উপায়। চাল, গম, চিনি ও অন্যান্য অত্যাবশ্যকীয় পণ্যসামগ্রীর কেন্দ্রীয় কর্তৃপক্ষ কর্তৃক মূল্যবৃদ্ধি সাধারণ মানুষের দুর্দশার কারণ হয়ে উঠতে বাধ্য। লেভি চিনি বন্টনের আওতা থেকে এক শ্রেণীর মানুষকে বাদ দেবার ও দারিদ্র্য সীমারেখার উর্ধ্বে বসবাসকারী জনগণের মধ্যে লাভালাভহীন মূল্যে (ইকনমিক কস্ট) খাদ্যশস্য বিক্রি

করার কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত সামগ্রিক গণবন্টন ব্যবস্থার ক্ষেত্রে এক মারাত্মক আঘাত। বস্তুত, গণ-বন্টন ব্যবস্থার মাধ্যমে সাধারণ মানুষদের অত্যাবশ্যকীয় সামগ্রী সরবরাহ করার ক্ষেত্রে আমরা কেন্দ্রীয় সরকারের অবস্থানে সদা উৎকণ্ঠিত।

৬। চাল, গম, চিনি, তৈলবীজ, ভোজ্য তেল, লবণ, ডাল, পেট্রোলজাতসামগ্রী প্রভৃতি প্রায় সবরকম নিত্যপ্রয়োজনীয় দ্রব্যাদির ক্ষেত্রে পশ্চিমবঙ্গ একটি ঘাটতি রাজ্য। এইগুলির সরবরাহ মূলত, নির্ভর করে রাজ্যের বাইরে থেকে আমদানির ওপর। গত ১৯৯৭-৯৮-এর খরিফ মরশুম থেকে খাদ্য ও সরবরাহ দপ্তর মূলত, দারিদ্র সীমারেখার নিচে বসবাসকারী মানুষের চাহিদা পূরণের উদ্দেশ্যে অভ্যন্তরীণ চাল সংগ্রহের দায়িত্ব গ্রহণ করে এবং বর্তমানে আমরা এমন এক অবস্থায় উপনীত হয়েছি যেখানে দাঁড়িয়ে আমরা এই প্রয়োজনীয়তা বহুলাংশেই পূরণ করতে সক্ষম।

৭। রাজ্যে খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে উল্লেখযোগ্য বৃদ্ধি ঘটায় ১৯৯৮-৯৯ সালে মোট উৎপাদিত খাদ্যশস্যের পরিমাণ দাঁড়ায় ১৪০.৯৫ লক্ষ মেট্রিক টন। (চাল ১৩৩.১৭ লক্ষ মেট্রিক টন ও গম ৭.৭৮ লক্ষ মেট্রিক টন)। ঘাটতি কিন্তু রয়েই গেছে। ১৯৯১ সালের আদমসুমারির ওপর ২.২১ শতাংশ বার্ষিক চক্রবৃদ্ধি হারে বৃদ্ধির ভিত্তিতে ১-৩-২০০০ তারিখে পশ্চিমবঙ্গের মোট জনসংখ্যা ৮২৮.৮০ লক্ষ ধরা যেতে পারে। দৈনিক মাথাপিছু ৪৫৩.৬ গ্রাম খাদ্যশস্য গ্রহণ বলতে বোঝায় দুগ্ধ, দুগ্ধজাত দ্রব্য, ডিম, মাছ, মাংস ও সব্জি খাওয়ার মাধ্যমে প্রোটিন, কার্বোহাইড্রেট ও ভিটামিন গ্রহণ করা। কিন্তু সাধারণ মানুষের পক্ষে এ-ধরনের খাদ্য যোগাড় করা দুঃসাধ্য। মাথাপিছু দৈনিক খাদ্যগ্রহণের পরিমাণ ৫০০ গ্রাম ধরাই বাস্তবসম্মত হবে। ঐ হিসেবে খাদ্যশস্যের বার্ষিক মোট চাহিদার পরিমাণ দাঁড়ায় ১৫১.৬৭ লক্ষ মেট্রিক টন। বীজ, পশুখাদ্য, অপচয় ইত্যাদি বাবদ ১০ শতাংশ এবং প্রতিবেশি রাজ্যগুলিতে চালান বাবদ আরও ১০ শতাংশ বাদ দিয়ে ১৪০.৯৫ লক্ষ মেট্রিক টন উৎপাদিত খাদ্যশস্য বস্তুত গৃহস্থালির উদ্দেশ্যে ব্যবহারের ক্ষেত্রে কমে দাঁড়ায় ১১৪.১৭ লক্ষ মেট্রিক টনে। এই ভাবে রাজ্যে ঘাটতির পরিমাণ দাঁড়ায় ৩৭.৫০ লক্ষ মেট্রিক টন। ভূমি-সংস্কার কর্মসূচির সার্থক রূপায়ণ, জলসেচের সুযোগ বৃদ্ধি এবং উন্নততর গুণমানের বীজ ও পর্যাপ্ত সার ব্যবহারের দ্বারা অদূর ভবিষ্যতে খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ স্বয়ংসম্পূর্ণ হয়ে উঠবে বলে আশা করা যায়।

৮। সমগ্র পশ্চিমবঙ্গ রাজ্য জুড়ে জনসাধারণের স্বার্থে সংশোধিত ও বিধিবদ্ধ রেশন-পদ্ধতির মাধ্যমে গণ-বন্টন ব্যবস্থার এক ব্যাপক কার্যক্রম প্রচলিত আছে। বিধিবদ্ধ রেশন এলাকার মধ্যে পড়ছে বৃহত্তর কলকাতা ও হাওড়া, হুগলি, উত্তর ২৪-পরগনা এবং বর্ধমানের শিল্পাঞ্চল যেখানে রেশনভোক্তার সংখ্যা হল ১.২৩ কোটি। রাজ্যের বাকি অংশ সংশোধিত রেশন ব্যবস্থার অন্তর্গত। এই অংশের রেশনকার্ডধারী মানুষের সংখ্যা হল

৬.৫৬ কোটি। বিধিবদ্ধ রেশন এলাকায় ন্যায্যমূল্যের দোকানের সংখ্যা হল ২,৫৬৩টি ও সংশোধিত রেশন এলাকায় ১৭,৯১৪টি।

বিভিন্ন আঙ্গিকে প্রকাশিত দারিদ্র্যের সঙ্গে সংগ্রামের লক্ষ্যে গণবন্টন ব্যবস্থাকে সুদৃঢ় করে তোলার উদ্দেশ্যে ভারত সরকারের নির্দেশিকা অনুযায়ী ১৯৯৭ সালের ১লা জুন থেকে পশ্চিমবঙ্গে অভিষ্ট গণবন্টন ব্যবস্থার প্রচলন ঘটে। এই নির্দেশিকা অনুযায়ী রেশন-কার্ডধারিদের দুটি পর্যায়ে ভাগ করা হয়। বার্ষিক ১৫,০০০ টাকা ও তার কম আয় বিশিষ্ট পরিবারগুলিকে দারিদ্র্য সীমারেখার নিচে বলে গণ্য করা হয় এবং উক্ত আয়সীমার বেশি উপার্জনকারী ব্যক্তিদের চিহ্নিত করা হয় দারিদ্র্য সীমারেখার ঊর্ধ্বে অবস্থিত হিসেবে। দারিদ্র্য সীমারেখার নিচে বসবাসকারী রেশন-কার্ডধারীরা ভরতুকিদত্ত দরে প্রতি মাসে কার্ড পিছু ২ কিলো খাদ্যশস্য পেয়ে থাকেন। এখনও তারা ৪ টাকা কিলো দরে চাল ও ৩ টাকা কিলো দরে গম পাচ্ছেন। কেন্দ্রীয় সরকার সম্প্রতি দারিদ্র্য সীমারেখার নিচে বসবাসকারী জনসাধারণের জন্য বর্ধিত হারে (৫-জনের পরিবার পিছু মাসে ২০ কিলো) খাদ্যশস্য বন্টনের প্রস্তাব রেখেছেন, কিন্তু দারিদ্র্য সীমারেখার নিচে বসবাসকারী মানুষের জন্য চাল ও গমের দাম লাভালাভহীন (ইকনমিক কস্ট) মূল্যের অর্ধেক প্রস্তাবিত হওয়ায় তাদের প্রভূত দুর্দশার কারণ হয়ে উঠতে বাধ্য। দারিদ্র্য সীমারেখার ঊর্ধ্বে বসবাসকারী জনসাধারণ লভ্যতা-সাপেক্ষে গণবন্টন ব্যবস্থায় স্বাভাবিক দরে কম-বেশি পরিমাণে খাদ্যশস্য পাচ্ছেন। দারিদ্র্য সীমারেখার ঊর্ধ্বে বসবাসকারী মানুষদের লাভালাভহীন মূল্যে (ইকনমিক কস্ট) খাদ্যশস্য বিক্রির কেন্দ্রীয় সরকারি সিদ্ধান্ত গণবন্টন ব্যবস্থাকে সার্বিকভাবে নিষ্ক্রিয় করে তুলবে। সংশোধিত রেশন এলাকায় বরাদ্দের ওপর নির্ভর করে প্রতি সপ্তাহে দারিদ্র্য সীমারেখার ঊর্ধ্বে বসবাসকারী প্রাপ্তবয়স্ক কার্ডধারী ব্যক্তিদের মাথাপিছু বন্টিতব্য চাল ও গমের পরিমাণ হল সর্বাধিক ৫০০ গ্রাম করে। বিধিবদ্ধ রেশন এলাকায় লভ্যতা-সাপেক্ষে দারিদ্র্য সীমারেখার ঊর্ধ্বে বসবাসকারী কার্ডধারিদের চাল ও গম সরবরাহের পরিমাণ হ'ল প্রতি সপ্তাহে ১৭৫০ গ্রাম করে। কেন্দ্রীয় সরকার কর্তৃক চাল, গম ও চিনির দরবৃদ্ধি এবং চিনি বন্টনের আওতা থেকে এক শ্রেণীর মানুষকে বাদ দেবার প্রস্তাব গণবন্টন ব্যবস্থার মারাত্মক ক্ষতি করবে। উপরন্তু, আমাদের চাহিদা অনুযায়ী ভারতীয় খাদ্য নিগমের গুদামে চাল ও গমের প্রায়শই অমিল হওয়া, ঐ সকল স্থানে শ্রমিক-সমস্যা, খোলা বাজারে চাল ও গম উভয়ের দরের সঙ্গে দারিদ্র্য সীমারেখার ঊর্ধ্বে বসবাসকারী জনগণের জন্য বরাদ্দকৃত চাল ও গমের দরের সামান্য ব্যবধান ও নিম্নমানের খাদ্যশস্যের সরবরাহ গ্রহণের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে রাজ্য সরকারের ওপর চাপ সমগ্র রেশন ব্যবস্থাকেই ব্যাহত করছে। গণবন্টন ব্যবস্থাকে চাঙ্গা ও সক্রিয় রাখতে রাজ্য সরকার সতত প্রয়াসী। ভারতীয় খাদ্য নিগম আর লেভি চিনি সংগ্রহ ও বন্টনের সঙ্গে জড়িত থাকবে না, ভারত সরকারের এরকম সিদ্ধান্তের ফলে

রাজ্য সরকারকেই সাধারণ মানুষের স্বার্থে লেভি চিনি সংগ্রহ ও বন্টনের দায়িত্ব গ্রহণ করতে হয়েছে।

গণবন্টন ব্যবস্থার মাধ্যমে খাদ্যশস্য, লেভি চিনি ও কেরোসিন ছাড়াও রেশন-বহির্ভূত কিছু সামগ্রী যেমন ভোজ্যতেল, আয়োডিনযুক্ত লবণ, বিস্কুট, গুঁড়ো মশলা, গুঁড়ো কাপড়কাচা সাবান, কাপড়কাচা বার সাবান, লন্ড্রি সাবান, গায়েমাখা সাবান, দেশলাই, খাতা প্রভৃতি খোলা বাজারে প্রচলিত মূল্য অপেক্ষা কম দরে গণবন্টনে নিয়োজিত দোকানগুলি থেকে বিক্রি করা হয়।

৯। গণবন্টন ব্যবস্থায় রাজ্যের চাহিদা পূরণ ও স্থানীয় ক্ষেত্রে উৎপাদিত সিদ্ধ চাল ব্যবহারের জন্য উপভোক্তাদের দীর্ঘ দিনের চাহিদা পূরণ করার উদ্দেশ্যে রাজ্য সরকার রাজ্যের অভ্যন্তরে চাল সংগ্রহের দায়িত্ব ১৯৯৭-৯৮-এর খরিফ মরশুম থেকে ভারতীয় খাদ্য নিগমের কাছ থেকে গ্রহণ করেন। প্রথম বছর ২.০৪ লক্ষ মেট্রিক টন চাল সংগ্রহ করা সম্ভব হয় এবং দারিদ্র্য সীমারেখার নিচের রেশন-ভোক্তাদের মধ্যে সেই চাল বিলি করা হয়। ১৯৯৮-৯৯ সালের খরিফ মরশুমে সংগ্রহের লক্ষ্যমাত্রা ধার্য হয় ৪.৬৬ লক্ষ মেট্রিক টন, তার মধ্যে প্রায় ১.২৩ লক্ষ মেট্রিক টন চাল সংগৃহীত হয়। একথা সত্য যে, ১৯৯৮-৯৯ সালে লেভি চাল সংগ্রহের পরিমাণ ছিল লক্ষ্যমাত্রার অনেক কম, কিন্তু এর কারণ এই যে সেই সময় ভারত সরকার কর্তৃক ধার্য ধান ও চালের সংগ্রহ মূল্য অপেক্ষা খোলা বাজারে সেগুলির দাম সারা বছরেই ছিল অনেক বেশি। খোলা বাজারে চালের উর্ধ্বমূল্যের তুলনায় ভারত সরকার কর্তৃক নির্ধারিত চালের সংগ্রহ মূল্যে লেভি চাল সরবরাহের ক্ষেত্রে আর্থিক ক্ষতির কারণে চালকল মালিকরা তাদের লেভি-সংক্রান্ত দায়িত্ব পালনে অনাগ্রহী হয়ে পড়েন। অধিকন্তু, চাষ মরশুমে উত্তরবঙ্গের জেলাগুলিতে বিধ্বংসী বন্যা ও দক্ষিণবঙ্গে খরার দাপট শস্য উৎপাদনের ক্ষেত্রে ব্যাপক ক্ষতিসাধন করে এবং এর ফলেও সংগ্রহের পরিমাণ কমে যায়। এগুলি ছাড়াও মহামান্য কলকাতা হাইকোর্ট কর্তৃক লেভি নিয়ন্ত্রণ আদেশ, ১৯৯৮-এর ওপর জারিকৃত নিষেধাজ্ঞার ফলেও রাজ্যের কয়েকটি জেলাতে লেভি সংগ্রহ কার্যক্রম ব্যাহত হয়।

বর্তমান খরিফ বর্ষ ১৯৯৯-২০০০-এ সবদিক বিবেচনা করে চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে ৪.০০ লক্ষ মেট্রিক টন। গুদামজাতকরণের উপযোগী স্থানের মতো পরিকাঠামো সংক্রান্ত সুযোগ-সুবিধার ব্যবস্থাদি করার সঙ্গে সঙ্গে সংগ্রহ মরশুমের প্রথম থেকেই বিশেষ সতর্কতা গ্রহণ করা হয়েছে যাতে লেভি-লক্ষ্যমাত্রা অনুযায়ী সর্বাধিক সংগ্রহ সম্ভব হয়। সন্তোষজনকভাবেই সংগ্রহ অভিযান চলছে। ১৬-৩-২০০০ পর্যন্ত ২,১৮,৪৬২ মেট্রিক টন চাল সংগ্রহ করা হয়েছে।

১৯৯৯-২০০০ খরিফ মরশুম থেকে ভারত সরকারের সম্মতি-সাপেক্ষে রাজ্য সরকার আরও একটি প্রকল্প গ্রহণ করেছেন—সেটি হল ন্যূনতম সহায়ক মূল্যে রাজ্যের বাজার থেকে ধান সংগ্রহ। এর জন্য রাজ্য সরকার কোনও এজেন্ট নিয়োগ করেন নাই। সরকার কর্তৃক নিয়োজিত ডি. পি. এজেন্টদের মাধ্যমে ধান কেনা হবে এবং প্রথাগত পদ্ধতিতে ভাঙ্গানো হবে। খরিফ মরশুমে ধান সংগ্রহের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ১.৫ লক্ষ মেট্রিক টন। ধানসংগ্রহ ও চালের বিষয়ে সম্প্রতি কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের মধ্যে সমঝোতাপত্র স্বাক্ষরিত হয়েছে।

এই বিভাগ, সরবরাহের পূর্বে রেশন দ্রব্যাদির গুণগত মান যাচাই করে থাকে। রাজ্যে বিকেন্দ্রীকৃত চাল সংগ্রহের দায়িত্ব গ্রহণ করার পর থেকে নিম্নমানের খাদ্যশস্য গণবন্টন ব্যবস্থার মাধ্যমে উপভোক্তাদের হাতে যাতে না পৌঁছোয়, তা দেখার জন্য এই বিভাগ ক্রয়কেন্দ্রগুলিতে ধান ও চালের গুণমান পরীক্ষা করে নেবার ব্যবস্থা বজায় রেখেছে।

১০। সাম্প্রতিককালে রাজ্যে লেভি চিনি সরবরাহের পদ্ধতিতে এক গুরুত্বপূর্ণ পরিবর্তন ঘটেছে। ভারতীয় খাদ্য নিগম আর লেভি চিনির সরবরাহের কাজ করবে না, ভারত সরবরাহের কাজ করবে না, ভারত সরকারের এরকম সিদ্ধান্তের ফলে রাজ্য সরকারকে নিগমের কাছ থেকে লেভি চিনির সংগ্রহ, মজুত ও বন্টনের দায়িত্ব গ্রহণ করতে হয়। এই বিভাগের অধীন একটি সংস্থা পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগম লিমিটেডকে লেভি চিনির সংগ্রহ, মজুত, রক্ষণাবেক্ষণ ও বন্টনের ক্ষেত্রে এজেন্ট হিসেবে কাজ করার দায়িত্ব দেওয়া হয়েছে। পরিকাঠামোগত কিছু প্রাথমিক সমস্যা সমাধান করার পর লেভি চিনির বন্টন শুরু হয়েছে। লেভি চিনির বর্তমানে বরাদ্দের পরিমাণ হল মাসিক ২৮,৯৩৪ মেট্রিক টন, উৎসবের সময় এই পরিমাণ কিছুটা বৃদ্ধি করা হয়। এই পরিমাণ বরাদ্দ মাসিক মাথাপিছু অন্তত ৬০০ গ্রাম করে চিনি সরবরাহ করার ক্ষেত্রে অপ্রতুল। গণবন্টন ব্যবস্থার মাধ্যমে সরবরাহকৃত লেভি চিনির দাম সম্প্রতি বেড়ে কিলোপ্রতি ১৩ টাকা দাঁড়িয়েছে। খোলা বাজারের চিনির দাম দরিদ্রতর মানুষের নাগালের বাইরে। সব রকম জিনিসপত্রের দাম যখন বেড়েই চলেছে, সেই সময় আয়কর প্রদানযোগ্য ব্যক্তিদের চিনি সরবরাহ না করার কেন্দ্রীয় সরকারি সিদ্ধান্ত প্রচলিত গণবন্টন ব্যবস্থার ক্ষতি করবে।

১১। বছরে রাজ্যের ভোজ্য তেলের চাহিদার পরিমাণ হল ৪.৫ লক্ষ মেট্রিক টন। ভোজ্য তেলের চাহিদার তুলনায় পশ্চিমবঙ্গ একটি ঘাটতি রাজ্য এবং রাজ্যের বাইরে থেকে বিশেষত উত্তরপ্রদেশ, রাজস্থান ও হরিয়ানা থেকে সরবরাহ ও আমদানিকৃত ভোজ্যতেলের কেন্দ্রীয় বরাদ্দের ভিত্তির ওপর এই রাজ্যকে নির্ভর করতে হয়। রাজ্য সরকারের সংস্থা "পশ্চিমবঙ্গ অত্যাবশ্যকীয় পণ্য সরবরাহ নিগম লিমিটেড" পলি প্যাকে

আমদানিকৃত ভোজ্য তেল বিক্রি করে। বর্তমান বছরে ৪,০০০ মেট্রিক টন ও আগামী বছর ৬,০০০ মেট্রিক টন বিক্রির আশা নিগমের রয়েছে।

১২। জ্বালানির ক্ষেত্রে সাধারণ মানুষকে বিশেষত গ্রামীণ এলাকার মানুষকে জ্বালানি কাঠের ওপর নির্ভর করতে হয়, যার ফল হল বনভূমির ক্ষয় ও প্রাকৃতিক ভারসাম্যহীনতা। জ্বালানি কয়লা দামের দিক থেকে সাধারণ মানুষের সাধ্যের বাইরে। জ্বালানি হিসেবে কেরোসিন ব্যবহার করা সম্ভব হলেও অপ্রতুল সরবরাহের জন্য সাধারণ মানুষ গৃহস্থালির প্রয়োজনে কেরোসিন ব্যবহার করতে পারেন না।

কেন্দ্রীয় বরাদ্দের দিক থেকে কেরোসিনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ একটি ঘাটতি রাজ্য। মাসিক ১,৬৩,৩৭৭৭ কিলো লিটার কেরোসিন তেলের চাহিদার ক্ষেত্রে বরাদ্দের পরিমাণ হল ৮৬,৯৮৫ কিলো লিটার, অর্থাৎ চাহিদার ৫৩ শতাংশ। অপ্রতুল বরাদ্দের ফলে রাজ্য সরকার কলকাতা ও সল্টলেকে ব্যতীত বিধিবদ্ধ রেশন এলাকায় প্রতি মাসে রেশন কার্ড পিছু ১.২৫ লিটার কেরোসিন তেল বন্টনের পরিমাণ নির্ধারণ করতে বাধ্য হয়েছেন। কলকাতা ও সল্টলেক এলাকায় সপ্তাহে কার্ড পিছু কেরোসিন তেলের সরবরাহের পরিমাণ হল আধ লিটার। সংশোধিত রেশন এলাকায় কার্ড প্রতি এই বন্টনের পরিমাণ হল সপ্তাহে ২৫০ মিলি লিটার। বন্টনের ক্ষেত্রে পরিমাণের সমতা বজায় রাখার উদ্দেশ্যে রাজ্যের মাসিক বরাদ্দের পরিমাণ বৃদ্ধি করার জন্য কেন্দ্রীয় সরকারকে বারবার অনুরোধ করা হয়েছে। কিন্তু এখনও কোনও সুফল পাওয়া যায়নি। ছোট শিল্প-সংস্থাগুলিকে বাঁচিয়ে রাখার উদ্দেশ্যে ও অবস্থার গুরুত্বের কথা মনে রেখে তাদের প্রতি সীমিত পরিমাণ সরবরাহ বজায় রাখা হচ্ছে।

গণবন্টন ব্যবস্থার মাধ্যমে কেরোসিন বন্টনের ক্ষেত্রে প্রধান সমস্যা হল চাহিদা অনুযায়ী সরবরাহ না পাওয়া ও তেল কোম্পানিগুলি কর্তৃক তাদের এজেন্টদের অনিয়মিত সরবরাহ। এ-বিষয়ে রাজ্য সরকারের নির্দেশকে তেল কোম্পানিগুলি বিশেষ গুরুত্ব দেয় না।

রাজ্যে ৪৬৪ জন কার্যকর এজেন্ট ও ২৯,৯৬৮ জন ডিলার কেরোসিন তেলের কারবারে নিয়োজিত আছেন।

ভারত সরকার কর্তৃক প্রবর্তিত সমান্তরাল ব্যবসায়ীদের মাধ্যমে কেরোসিন তেল সরবরাহের দ্বিতীয় উৎস সাধারণ উপভোক্তাদের সাহায্য করতে ব্যর্থ হচ্ছে, কারণ সমান্তরাল ব্যবসায় কেরোসিন তেলের জন্য অস্বাভাবিক দর দাবি করা হচ্ছে।

তরলীকৃত পেট্রোলিয়াম গ্যাস সর্বাপেক্ষা দূষণমুক্ত ও সময়-সাশ্রয়ী জ্বালানি। বর্তমানে

নিম্ন আয় বিশিষ্ট মানুষের মধ্যেও এই গ্যাসের জনপ্রিয়তা বাড়ছে। বর্তমানে রাজ্যে এল. পি. জি. উপভোক্তার সংখ্যা হল ২৩,৪৪,০০০ ও ডিলারের সংখ্যা ৩২৫। নতুন গ্যাস-সংযোগের জন্য বহুসংখ্যক আবেদনকারীই এখনও অপেক্ষমান তালিকায় রয়েছেন। তরলীকৃত পেট্রোলিয়াম-গ্যাসের সরবরাহ ও বন্টন নিয়ন্ত্রণ করার উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ রান্নার গ্যাস নিয়ন্ত্রণ আদেশ, ১৯৮৫-র প্রচলন ঘটে। তেল কোম্পানিগুলি এখনও ডিস্ট্রিবিউটর নিয়োগ ও উপভোক্তাদের সংযোগ ও বিচ্ছিন্ন করার ক্ষেত্রে একচ্ছত্র ক্ষমতার অধিকারী। বর্তমান ব্যবস্থা সংহত করে তোলার উদ্দেশ্যে রাজ্য সরকার তেল কোম্পানিগুলির সঙ্গে কথা বলেছেন যাতে চাহিদামতো এলাকাভিত্তিক ডিস্ট্রিবিউটর নিয়োগ করার ক্ষেত্রে রাজ্য সরকারের সঙ্গে আলোচনা করা হয়।

ভারত সরকার কর্তৃক প্রবর্তিত তরলীকৃত পেট্রোলিয়াম গ্যাসের সমান্তরাল বাজার ব্যবস্থায় কতিপয় সমান্তরাল ব্যবসায়ী নিজ ব্যবস্থায় রাজ্যে কারবার করে চলেছেন। এই গ্যাসের পাইকারি ও খুচরা বিক্রির ক্ষেত্রে রাজ্য সরকারের কোনও নিয়ন্ত্রণ নেই। আমরা অবশ্য বাণিজ্যিক ও অ-গৃহস্থালী উপভোক্তাদের জন্য পূর্বতন পারমিট প্রথা পুনঃ-প্রবর্তনের কথা ভাবছি।

১৩। রাজ্যে বিকেন্দ্রীকৃত সংগ্রহ ব্যবস্থা প্রবর্তিত হওয়ায় সংগৃহীত চাল মজুত করার জন্য পর্যাপ্ত গুদামের প্রয়োজনীয়তা দেখা দেয়। নতুন গুদাম নির্মাণ করে বা পুরানো ও কার্যকর গুদামগুলির মেরামত ও সংস্কার করে গুদামের চাহিদা পূরণ করার জন্য এই বিভাগ প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করছে। এই উদ্দেশ্যে অর্থও মঞ্জুর করা হচ্ছে।

১৪। বর্তমানে রাজ্যে ছোট চালকলসহ সংগঠিত চালকলের সংখ্যা ৭৯২টি যার মধ্যে ৬০৫টি কার্যকর অবস্থায় রয়েছে। ধান থেকে আরও বেশি চাল সংগ্রহ, চালের গুণমান উন্নতকরণ, অপচয়রোধ এবং সহ-উৎপাদিত সামগ্রী যেমন চালের তুঁষ ও তুঁষ-নিষিক্ত তেলের ব্যবহার নিশ্চিত করার উদ্দেশ্যে এই বিভাগ আধুনিক প্রযুক্তি গ্রহণের ওপর গুরুত্ব আরোপ করেছে। রাজ্যের উৎসাহদান প্রকল্পের অঙ্গীভূত হয়েছে ছোট চালকল প্রতিষ্ঠান। এই ধরনের চালকলের উদ্যোগীরা বর্তমানে আর্থিক প্রতিষ্ঠানের থেকে অর্থ-সাহায্য ও উৎসাহ ইত্যাদি পাবার যোগ্য।

১৫। খাদ্য ও সরবরাহ বিভাগ এতদিন যাবৎ ক্রেতা সুরক্ষা আইন, ১৯৮৬-র বিধানমতে অভিযোগ প্রতিবিধান সংক্রান্ত বিষয়ে কাজ করত। ক্রেতা-সংক্রান্ত বিভাগ নামে এক পৃথক দপ্তর শুধুমাত্র ক্রেতা-বিষয়ক ব্যাপারগুলি তত্ত্বাবধানের জন্য গঠিত হয়েছে। ১লা নভেম্বর, ১৯৯৯ থেকে এই নতুন বিভাগ কাজ শুরু করেছে।

১৬। ন্যায্যমূল্যে রাজ্যের মানুষদের অত্যাবশ্যকীয় পণ্য-সামগ্রী সরবরাহের মাধ্যমে বাজার ক্ষেত্রে হস্তক্ষেপ করার উদ্দেশ্য নিয়ে এই বিভাগের একমাত্র অধীন সংস্থা পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগম লিমিটেড ১৯৭৪ সালে প্রতিষ্ঠিত হয়। কয়েক বছর বাদ দিলে শুরুর দিন থেকে বরাবরই নিগম আর্থিক লাভ বজায় রেখেছে। নিগম সিমেন্ট, ভোজ্যতেল, লবণ, সার, গম, চাল ও চিনির কারবার করে। সরকারি ক্ষেত্রের সরবরাহকারী সংস্থাগুলির সঙ্গে একযোগে এল. পি. জি. বন্টন, মোটরের জন্য প্রয়োজনীয় স্পিরিট/ডিজেলের সরবরাহের দায়িত্বভার গ্রহণ ও ইস্পাতের কারবারের ক্ষেত্রেও ব্যবসাকে প্রসারিত করা যায় কি না নিগম খতিয়ে দেখছে। ১৯৯৮-৯৯ সালে নিগমের ব্যবসায় লেনদেনের পরিমাণ ছিল ৯৫.১৯ কোটি টাকা। নিগম ভোজ্যতেল মূলত পলিপ্যাক ও টিনে করে বিক্রি করে। আগামী বছরে ভোজ্যতেল বিক্রয়ের লক্ষ্যমাত্রা হল ৬,০০০ মেট্রিক টন। পশ্চিমবঙ্গ াত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগম লিমিটেডকে সম্প্রতি ভারতীয় খাদ্য নিগমের পরিবর্তে রাজ্যের বরাদ্দপ্রাপ্ত লেভি চিনির সংগ্রহ, পরিবহন, মজুত, রক্ষণাবেক্ষণ ও বন্টনের দায়িত্ব দেওয়া হয়েছে। ১৯৯৯-২০০০ সালে নিগম ১২৫ কোটি টাকার কারবার করতে সক্ষম হবে বলে আশা করা হচ্ছে।

১৭। অত্যাবশ্যক পণ্য-সামগ্রীর দর নজরে রাখার উদ্দেশ্যে দর পর্যবেক্ষণের প্রচলিত ব্যবস্থাকে আরও শক্তিশালী করা হয়। এ-সম্পর্কে ভারত সরকারের নিকট তথ্য প্রেরণ করার জন্য প্রাত্যহিক তথ্য সংগ্রহ করার ব্যাপারে একটি পৃথক অধিকারকে দায়িত্ব দেওয়া হয়েছে। অত্যাবশ্যক পণ্য-সামগ্রীর দরের প্রতি নজরদারির জন্য খাদ্য ও সরবরাহ বিভাগ সংক্রান্ত সাবজেক্ট কমিটির (অধুনা স্ট্যান্ডিং কমিটির) সুপারিশক্রমে অর্থমন্ত্রীর সভাপতিত্বে মূল্য-সম্পর্কিত একটি ক্যাবিনেট কমিটি গঠন করা হয়েছে এবং ঐ কমিটি কাজও শুরু করে দিয়েছে।

অত্যাবশ্যক পণ্য আইন ও সেই আইনের অনুষঙ্গে জারি করা আদেশ লঙ্ঘনকারী বিবেকহীন ও অসাধু ব্যবসায়ীদের ওপর এই বিভাগ সদা-সতর্ক দৃষ্টি রেখে চলেছে। ১৯৯৯ সালে পশ্চিমবঙ্গ ও কলকাতা পুলিশের নির্বহন শাখা অত্যাবশ্যক পণ্য আইন, ১৯৫৫ ও উক্ত আইনের অনুষঙ্গে জারি করা নিয়ন্ত্রণ আদেশ লঙ্ঘন করার অপরাধে ৮৯৮ জন ব্যক্তিকে গ্রেপ্তার করে ও ৫২৫ জনের বিরুদ্ধে মামলা রুজু করা হয় এবং প্রায় ১৪.৫২ কোটি টাকার সামগ্রী আটকও করা হয়।

ভুয়ো রেশন কার্ড বাছাই ও বাতিল করার ধারাবাহিক ব্যবস্থাকে বর্তমানে আরও বেশি কার্যকর করে তোলা হয়েছে এবং আশাব্যঞ্জক ফলও পাওয়া যাচ্ছে। ১৯৯৯ সালে রাজ্যে সংশোধিত রেশন এলাকায় ১৫,৫৩,৪৩৯টি রেশন কার্ড বাতিল করা হয়। বিধিবদ্ধ রেশন এলাকায় ৪-১-১৯৯৯ থেকে ২-১-২০০০ পর্যন্ত বাতিলকৃত রেশন কার্ডের সংখ্যা

হল ৭,১৩,১৮১টি।

১৮। রাজ্যের নির্বহন শাখা ও সীমান্তরক্ষী বাহিনী সীমান্তের অপর পারে খাদ্যশস্য ও অত্যাবশ্যক সামগ্রীর চোরাচালানরোধে সতর্ক রয়েছে। সীমান্তবর্তী জেলাগুলিতে জেলাশাসকগণ সীমান্তবর্তী অঞ্চলে চোরাচালানরোধ ও অত্যাবশ্যক সামগ্রীর দর নিয়ন্ত্রণ করার উদ্দেশ্যে সংশ্লিষ্ট কর্তৃপক্ষের সঙ্গে নিয়মিত সংযোগ রেখে চলেছেন এবং সমগ্র ব্যবস্থা খতিয়ে দেখার উদ্দেশ্যে নির্দিষ্ট সময় অন্তর আলোচনায়ও বসছেন। পরিস্থিতি মোকাবিলার উদ্দেশ্যে তাদের সতর্ক থাকতে ও প্রয়োজনমতো প্রতিবিধানমূলক/শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের জন্যও নির্দেশ দেওয়া হয়েছে।

১৯। কেন্দ্রীয় সরকার কর্তৃক খাদ্যশস্য, চিনি, কেরোসিন ও এল. পি. জি.-র ব্যাপক মূল্যবৃদ্ধির ফলে সমগ্র গণবন্টন ব্যবস্থাই চরম সঙ্কটের সম্মুখীন। সাধারণ মানুষের স্বার্থে আমাদের সবরকম প্রয়াস ও উদ্যোগ এই সঙ্কটের প্রতিকারে নিয়োজিত থাকবে। খাদ্যশস্য ও অন্যান্য অত্যাবশ্যক সামগ্রীর সরবরাহ বজায় রাখতে ও কোনও অবস্থাতেই প্রচলিত ব্যবস্থায় বিঘ্ন না ঘটাতে রাজ্য সরকার অঙ্গীকারবদ্ধ।

২০। আমি এই সুযোগে মাননীয় সদস্যগণ ও তাদের মাধ্যমে রাজ্যের জনগণকে জনস্বার্থে খাদ্যশস্যসহ সমস্ত অত্যাবশ্যকীয় পণ্য সুষ্ঠু বন্টনের জন্য ও অসাধু ব্যবসার ওপর নজরদারি বজায় রাখার মাধ্যমে অত্যাবশ্যকীয় সামগ্রীর মারাত্মক দরবৃদ্ধির বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য রাজ্য সরকারকে সাহায্য করতে আবেদন জানাচ্ছি।

কেন্দ্রীয় সরকার, কেন্দ্র ও রাজ্য সরকার কর্তৃক অধিগৃহীত বিভিন্ন সংস্থা, শ্রমিক সংগঠন এবং খাদ্য-ব্যবস্থার সঙ্গে জড়িত অন্যান্য সংস্থার সহযোগিতা ও সমর্থনও আমি কামনা করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলেই আমি আমার নিবেদন সমাপ্ত করছি।

## খাদ্য ও সরবরাহ বিভাগের কাজকর্ম সম্পর্কে একটি প্রতিবেদন
## (পশ্চিমবঙ্গ সরকারের খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রীকলিমুদ্দিন শামস্-এর বাজেট ভাষণের অনবন্ধ)

খাদ্য ও সরবরাহ দপ্তর রাজ্যের জনসাধারণ, বিশেষ সমাজের নিম্নতম স্তরের মানুষকে খাদ্যে নিরাপত্তা প্রদানের লক্ষ্যে রাজ্য জুড়ে ব্যাপক রেশন ব্যবস্থার মাধ্যমে খাদ্য শস্য, চিনি ও ভোজ্যতেল সরবরাহ নিয়ামন ও কাজে ব্যাপৃত আছে। লভ্যতা-সাপেক্ষে আরও বেশ কিছু অত্যাবশ্যকীয় পণ্যসামগ্রী রেশন কার্যক্রমের মাধ্যমে সরবরাহ করা হয়। প্রায় সব-রকম অত্যাবশ্যকীয় পণ্য-সামগ্রীর ক্ষেত্রেই পশ্চিমবঙ্গ একটি ঘাটতি

রাজ্য এবং এগুলির বরাদ্দ ও সরবরাহের জন্য আমাদের কেন্দ্রীয় সরকার ও রাজ্যের বাইরে-র বিভিন্ন উৎসের ওপর নির্ভর করতে হয়। এই বিভাগ যথাযথ পরিমাণ ও মান অনুযায়ী গণবন্টন ব্যবস্থা অটুট রাখার ক্ষেত্রে সর্বাত্মক প্রয়াসী হওয়া সত্ত্বেও কেন্দ্রীয় সরকার কর্তৃক তাদের এজেন্সি তথা ভারতের খাদ্য নিগম, রাজ্য বিপণন নিগম প্রভৃতির মাধ্যমে প্রেরিত গণবন্টনের সামগ্রী তথা খাদ্যশস্য, লেভি-চিনি, ভোজ্য তেলের পর্যাপ্ত ও সময়মতো সরবরাহের ব্যর্থতার দরুন গণবন্টন ব্যবস্থায় বিঘ্ন ঘটায়। কেরোসিন তেলও গণবন্টন ব্যবস্থার মাধ্যমে সরবরাহ করা হয়। এই দ্রব্যগুলি ছাড়াও আরও কিছু অত্যাবশ্যকীয় পণ্য যেমন—আয়োডিনযুক্ত লবণ, গুঁড়ো, মশলা, বিস্কুট, কাপড় কাচার সাবান, কাপড় কাচার গুঁড়ো সাবান, দেশলাই, খাতা ইত্যাদি রেশন দোকানগুলির মাধ্যমে বিলি করা হয়। ব্যক্তিগত ও সমবায়-ভিত্তিতে লাইসেন্সধারী কারবারীদের মাধ্যমে রান্নার গ্যাসও বিক্রি করা হয়। খাদ্যশস্যের বিকেন্দ্রীকৃত সংগ্রহের প্রকল্প অনুযায়ী রাজ্য সরকার ১৯৯৭-৯৮ খরিফ মরশুম থেকে রাজ্যের অভ্যন্তরে চাল সংগ্রহের দায়িত্ব গ্রহণ করেন। বর্তমান খরিফ মরশুমে রাজ্যে চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা হল ৪,০০,১০০ মেট্রিক টন এবং সংগ্রহের কাজও সন্তোষজনকভাবে চলছে। লেভি চিনি সংগ্রহ ও বন্টনের দায়িত্ব ভারতের খাদ্য নিগম আর করবে না কেন্দ্রীয় সরকারের এরকম সিদ্ধান্তের পরিপ্রেক্ষিতে রাজ্য সরকারকে এই কাজের দায়িত্ব গ্রহণ করতে হয়েছে। পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমকে এই কার্য নির্বাহের দায়িত্ব অর্পণ করা হয়েছে।

**চাল ও গম**

রাজ্যে বিধিবদ্ধ রেশন এলাকায় ২,৫৬৩টি এবং সংশোধিত রেশন এলাকায় ১৭,৯১৪টি ন্যায্যমূল্যের রেশন দোকান প্রায় ৭.৭৯ কোটি রেশনকার্ডধারী ব্যক্তিদের মধ্যে বিলি-বন্টনের কাজে নিয়োজিত রয়েছে। কেন্দ্রীয় সরকারের অভিষ্ট গণবন্টন ব্যবস্থার নির্দেশিকা অনুযায়ী জনসাধারণকে দুটি পর্যায়ে ভাগ করা হয়েছে। বার্ষিক ১৫,০০০ টাকা বা তার কম আয় বিশিষ্ট ব্যক্তিদেরকে দারিদ্র্য সীমারেখার নিচে এবং ঐ আয় সীমার বেশি উপার্জনকারী ব্যক্তিদেরকে দারিদ্র্য সীমারেখার ঊর্ধ্বে অবস্থিত বলে চিহ্নিত করা হয়েছে। দারিদ্র্য সীমারেখার নিচে বসবাসকারী জনসাধারণ বিশেষ ভরতুকি-সহযোগে—প্রতি কিলো ৪ টাকা দরে চাল ও প্রতি কিলো ৩ টাকা দরে গম মাসে কার্ড প্রতি ২. কিলো পরিমাণ খাদ্যশস্য পাবার জন্য বিবেচিত হয়েছেন। দারিদ্র্য সীমারেখার ঊর্ধ্বে বসবাসকারী ব্যক্তিদের জন্য চালের খুচরা দর কিলোপ্রতি ১০ টাকা ও গম ৭.৬০ টাকা। দারিদ্র্য সীমারেখার নিচের ও ওপরের মানুষকে প্রদেয় চাল ও গমের ব্যাপক দরবৃদ্ধির কেন্দ্রীয় সরকারি সিদ্ধান্ত সামগ্রিক গণবন্টন ব্যবস্থায় আঘাত আনবে।

**লেভি-চিনি**

কেন্দ্রীয় সরকার গত ১লা মার্চ, ২০০০ তারিখ থেকে গণবন্টনের লেভি-চিনির দাম কিলোপ্রতি ১২ টাকা থেকে বাড়িয়ে ১৩ টাকা করেন। তাছাড়া জনসাধারণনের একাংশকে (সম্ভাব্য আয়করদাতাদের) গণবন্টন ব্যবস্থায় চিনি বন্টনের আওতার বাইরে রাখার প্রস্তাব হয়েছে। কেন্দ্রীয় সরকারের এই সকল সিদ্ধান্ত গণবন্টন ব্যবস্থার মারাত্মক ক্ষতি করবে।

বর্তমানে চিনির মাসিক বরাদ্দের পরিমাণ হল ২৮,৯৩৪ মেট্রিক টন যা রাজ্যের চাহিদার তুলনায় অনেক কম। এই বরাদ্দ বিধিবদ্ধ রেশন এলাকায় মাথাপিছু মাসে ৫০০ গ্রাম ও সংশোধিত রেশন এলাকায় ৪০০ গ্রাম করে চিনি সরবরাহের ক্ষেত্রে অপ্রতুল। ভারতীয় খাদ্য নিগম কর্তৃক ১৯৯৯ সালের ১লা ডিসেম্বর থেকে চিনি সরবরাহ বন্ধ করার কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্তের ফলে রাজ্য সরকারকে ঐ দায়িত্ব নিতে হয় এবং এই বিভাগের অধীন সংস্থা "পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ লিমিটেড"-কে রাজ্য সরকারের তরফে লেভি-চিনি সংগ্রহ, পরিবহন, মজুত, রক্ষণাবেক্ষণ ও বন্টনের জন্য নিয়োজিত করা হয়েছে। এই ব্যবস্থা পরিচালনার ক্ষেত্রে উদ্ভুত প্রাথমিক কিছু অসুবিধা দূর করার পর সামগ্রিক সংগ্রহের অভিযান শুরু করা গেছে।

**চা বাগানে চাল, গম ও চিনি সরবরাহ**

উত্তরবঙ্গে জেলাগুলিতে চা বাগানের কর্মচারিরা ভরতুকি-দত্ত দরে খাদ্যশস্য ও চিনি পাচ্ছেন।

**চালের অভ্যন্তরীণ সংগ্রহ**

খাদ্যশস্যের বিকেন্দ্রীকৃত সংগ্রহের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্তের পরিপ্রেক্ষিতে রাজ্য সরকার রাজ্যের মানুষের চাহিদা পূরণ করার উদ্দেশ্যে ১৯৯৭-৯৮-এর খরিফ মরশুম থেকে ভারতের খাদ্য নিগমের পরিবর্তে বাইরের রাজ্যগলি থেকে আতপ চাল আমদানি না করে রাজ্যের অভ্যন্তরেই উৎপাদিত সিদ্ধ চালের সংগ্রহের দায়িত্ব গ্রহণ করেন। এই অভ্যন্তরীণ সংগ্রহের ক্ষেত্রে পরিবহন ব্যয় নিম্ন হারে হয়ে থাকে। এই সংগৃহীত চাল মূলত দারিদ্র্য সীমারেখার নিচে বসবাসকারী মানুষের জন্য। ১৯৯৮-৯৯ খরিফ মরশুমে ৪.৬৬ লক্ষ মেট্রিক টন চাল সংগ্রহের লক্ষ্যমাত্রার জায়গায় প্রায় ১.২৩ লক্ষ মেট্রিক টন মাত্র সংগৃহীত হয়েছিল। কারণ ধান উৎপাদনের মরশুমে উত্তরবঙ্গের বিধ্বংসী বন্যা ও দক্ষিণবঙ্গের কিছু জেলায় খরা চলার দরুন চালের উৎপাদন কমে যায়। ভারত সরকার কর্তৃক নির্ধারিত ন্যূনতম সহায়ক মূল্য অপেক্ষা খোলা বাজারে

ধানের দাম অনেক বেশি থাকায় সমগ্র সংগ্রহ অভিযানই ব্যাহত হয়েছিল। তাছাড়া মহামান্য কলকাতা উচ্চ ন্যায়ালয় কর্তৃক লেভি নিয়ন্ত্রণ আদেশই, ১৯৯৮-এর ওপর নিষেধাজ্ঞার ফলে কয়েকটি জেলায় লেভি চাল সংগ্রহ ব্যাহত হয়েছে। ১৯৯৯-২০০০ খরিফ মরশুমে চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ৪,০০,১০০ মেট্রিক টন। সংগ্রহের কাজও এযাবৎ ভালভাবেই চলছে।

১৯৯৯-২০০০-এর খরিফ মরশুম থেকে ভারত সরকারের সম্মতিক্রমে রাজ্য সরকার স্থানীয় বাজার থেকে সহায়ক মূল্যে ধান সংগ্রহের প্রকল্পও হাতে নিয়েছেন। সরকার কর্তৃক নিযুক্ত ডি. পি. এজেন্টেদের মাধ্যমে ধান কেনা হবে এবং চিরাচরিত পদ্ধতিতে ভাঙ্গানো হবে। এই সংগ্রহের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ১.৫ লক্ষ মেট্রিক টন। এ বিষয়ে সমঝোতা পত্র সম্প্রতি স্বাক্ষরিত হয়েছে।

**আয়োডিনযুক্ত লবণ**

আয়োডিনযুক্ত লবণ সরবরাহের জন্য আমাদের রাজ্যকে অন্যান্য রাজ্য যেমন—গুজরাট, তামিলনাড়ু ও রাজস্থানের ওপর নির্ভর করতে হয়। রাজ্য সরকার তালিকাভুক্ত আমদানিকারিদের আয়োডিনযুক্ত লবণ বরাদ্দের পরিমাণ নির্দিষ্ট করেন এবং উৎপাদন ক্ষেত্র থেকে রাজ্যে নিয়ে আসার জন্য রেল রেকের ব্যবস্থা করা হয়। ১৯৯৯ সালে ৬,৭৫,৪০০ মেট্রিক টন বরাদ্দের স্থলে ২০০০ সালের জানুয়ারি পর্যন্ত ৬,০২,৮০০ মেট্রিক টন তোলা সম্ভব হয়েছে।

**কেরোসিন তেল**

রাজ্যে কেরোসিন তেলের মাসিক চাহিদার পরিমাণ ১,৬৩,৩৭৭ কিলো লিটার। এই চাহিদার পরিপ্রেক্ষিতে কেন্দ্রের বরাদ্দের পরিমাণ হল মাত্র ৮৬,৯৮৫ কিলো লিটার, অর্থাৎ চাহিদার ৫৩ শতাংশ। এই কম পরিমাণ বরাদ্দের ফলে কলকাতা ও সল্ট লেক ব্যতীত বিধিবদ্ধ রেশন এলাকায় প্রতি মাসে কার্ড প্রতি ১.২৫ লিটার হারে, কলকাতা ও সল্ট লেকে প্রতি সপ্তাহে মাথা পিছু ১/২ লিটার হারে এবং গ্রামীণ এলাকায় সপ্তাহে কার্ড পিছু ২৫০ মি.লি. হারে কেরোসিন সরবরাহ নির্দিষ্ট করতে রাজ্য সরকার বাধ্য হয়েছেন। রাজ্য সরকার রাজ্যের বরাদ্দের পরিমাণ বাড়াতে কেন্দ্রকে অনবরত অনুরোধ করছেন। কিন্তু কেন্দ্রীয় কর্তৃপক্ষের কাছ থেকে কোনও সাড়া পাওয়া যাচ্ছে না।

বর্তমানে ৪৬৪ জন এজেন্ট ও ২৯,৯৬৮ জন ডিলার কেরোসিন তেলের কারবার করছেন।

**তরলীকৃত পেট্রোলিয়াম গ্যাস**

তরলীকৃত পেট্রোলিয়াম গ্যাস দূষণ-মুক্ত ও সময়সাশ্রয়ী হওয়ায় জনসাধারণের মধ্যে অত্যন্ত জনপ্রিয়। সারা রাজ্যে মোট ২৩,৪৪,০০০ জন গ্রাহক ৩২৫টি গ্যাস বন্টনকারীর মাধ্যমে সরবরাহ পান। এছাড়াও গ্যাস-সংযোগের জন্য অনেক আবেদনপত্র এখন অপেক্ষমান তালিকাভুক্ত।

সমান্তরাল বাজার ব্যবস্থায় কতিপয় ব্যবসায়ী রাজ্যে এই গ্যাসের ব্যবসা করছেন। কিন্তু এই প্রকার ব্যবস্থায় গ্যাসের দাম অত্যন্ত বেশি। সমান্তরাল ব্যবসা-ভিত্তিতে সরবরাহকৃত গ্যাসের পাইকারী ও খুচরা বিক্রয়ের ওপর রাজ্য সরকারের কোনও নিয়ন্ত্রণ নেই।

**ডাল**

প্রয়োজনের তুলনায় রাজ্যে ডালের উৎপাদন অপর্যাপ্ত। ১৯৯৯-২০০০ সালে রাজ্যে ডাল উৎপাদনের লক্ষ্যমাত্রা হল ২.৪৪ লক্ষ মেট্রিক টন। বাণিজ্যিকভাবে রাজ্যের বাইরে থেকে ডাল আমদানি করার মাধ্যমেই চাহিদার সিংহভাগ পূরণ করা হয়।

**ভোজ্য তেল**

ভোজ্য তেল উৎপাদনে এই রাজ্যের ঘাটতি রয়েছে। বাইরের রাজ্যগুলি বিশেষত, উত্তর প্রদেশ, রাজস্থা ও হরিয়ানা থেকে প্রাপ্য সরবরাহ এবং কেন্দ্রীয় বরাদ্দের ভিত্তিতে আমদানিকৃত ভোজ্য তেলের ওপরই এই রাজ্য নির্ভর করতে হয়। সাধারণ খোলা লাইসেন্স প্রবর্তিত হওয়ায় ভোজ্য তেলও বিক্রি করা হচ্ছে। ১৯৯৮-৯৯ সালে রাজ্যে ভোজ্য তৈলবীজ উৎপাদনের মোট পরিমাণ ছিল ৩.৭২ লক্ষ মেট্রিক টন। সরকার পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগম ও হিন্দুস্থান ভেজিটেবল অয়েল কর্পোরেশনের মাধ্যমে বরাদ্দকৃত ভোজ্য তেল তোলেন ও গণবন্টন ব্যবস্থার মাধ্যমে বিলি করেন। এই বিভাগ ভোজ্য তেলের সঠিক সরবরাহ ও দর নিয়ন্ত্রণের ব্যাপারে সতর্ক।

**অন্যান্য অত্যাবশ্যকীয় দ্রব্যসামগ্রী**

চাল, গম, চিনি, ভোজ্য তেল, কেরোসিন তেল চাড়াও আরও অনেকগুলি নিত্যপ্রয়োজনীয় দ্রব্য যেমন—আয়োডিনযুক্ত লবণ, বিস্কুট, পাপড়, মধু, ঘি, মশলা, গায়ে মাখা সাবান, লণ্ড্রি সাবান, নারকেল তেল, গুঁড়ো কাপড় কাচা সাবান, কাপড় কাচার বার সাবান, দেশলাই, খাতা ইলেক্ট্রিক বাল্ব প্রভৃতিও রাজ্য সরকার কর্তৃক স্থিরীকৃত এবং বাজার দর অপেক্ষা সুলভ দরে খুচরা বিক্রয়কেন্দ্রগুলি থেকে সরবরাহ করা হয়।

**ভূয়ো রেশনকার্ড বাতিলকরণ**

রাজ্য জুড়ে ভূয়ো রেশনকার্ড বাতিল করার কাজ জোরদার করা হয়েছে। এ ধরনের ভূয়ো কার্ড বাতিল করার ক্ষেত্রে বিভাগীয় কর্মচারিরা নিয়মিতভাবে স্থানীয় পঞ্চায়েত ও পৌর কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ রেখে চলেছেন। বিধিবদ্ধ রেশনিং এলাকায় ১৯৯৯ সালে ১৫,৫৩,৪৩৯টি রেশকার্ড বাতিল করা হয়েছে এবং সংশোধিত রেশন এলাকায় ৪-১-১৯৯৯ থেকে ২-১-২০০০ পর্যন্ত ৭,১৩,১৮১টি রেশনকার্ড বাতিল করা হয়।

**তদারকি ও দুর্নীতি দমন ব্যবস্থা**

বিবেকহীন ও অসাধু ব্যবসায়ী মুনাফাবাজি, মজুতদারি, ভেজাল ও অন্যান্য অসৎ আচরণে লিপ্ত থাকায় সাধারণ মানুষের ক্ষতি হয়। এরকম বিবেকহীন কাজকর্মের প্রতি রাজ্য সরকার সর্বদা সতর্ক দৃষ্টি রেখে চলেছেন।

এই বিভাগ এই বিষয়ে সচেতন যে, সাধ্য দরে দরিদ্র মানুষদের অত্যাবশ্যকীয় দ্রব্যাদির সরবরাহ বজায় রাখার স্বার্থে গণবন্টনের সুষ্ঠু ব্যবস্থাপনার জন্য একটি সক্রিয় নির্বহন ব্যবস্থার প্রয়োজন। দুর্নীতির অভিযোগে ১৯৯৯ সালে মোট ৮৯৮ জন ব্যক্তিকে পুলিশ গ্রেপ্তার করে, প্রায় ১৪.৫২ কোটি টাকার সামগ্রী বাজেয়াপ্ত করা হয় এবং ৫২৫ জনের বিরুদ্ধে মামলা রুজু করা হয়। নিয়মিতভাবে নির্বহন শাখা ও অন্যান্য সংশ্লিষ্ট কর্তৃপক্ষের সঙ্গে পর্যালোচনা সভা অনুষ্ঠিত হয়ে থাকে। জেলাগুলিতে জেলাশাসকগণ সীমান্তের পরপারে চোরাচালান রোধ করার জন্য সংশ্লিষ্ট কর্তৃপক্ষের সঙ্গে এরকম পর্যালোচনা সভায় মিলিত হন।

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

ক্রেতাদের স্বার্থরক্ষা ও তাদের অভিযোগের সুরাহা করার উদ্দেশ্যে এক স্বতন্ত্র দপ্তর হিসেবে রাজ্য সরকার ক্রেতা-বিষয়ক দপ্তর গঠন করেছে। ক্রেতা-বিষয়ক দপ্তরের অন্যতম কাজ ক্রেতা সুরক্ষা আইন, ১৯৮৬ (সংশোধিত) অনুযায়ী ক্রেতাদের অভিযোগের নিষ্পত্তির জন্য ব্যবস্থা গ্রহণ। উক্ত আইনের ধারা অনুযায়ী রাজ্য সরকার ইতিমধ্যেই কলকাতা ও জেলাগুলিতে রাজ্য কমিশন ও জেলা ফোরাম গড়ে তুলেছেন। বর্তমানে কলকাতায় দুটি পূর্ণ সময়ের জেলা ফোরাম কাজ করে চলেছে। দক্ষিণ দিনাজপুর ও বাঁকুড়া ব্যতীত সব জেলাগুলিতেই পূর্ণ সময়ের ফোরাম রয়েছে। দক্ষিণ দিনাজপুর ও বাঁকুড়ায় অবশ্য জেলা জজের সভাপতিত্বে আংশিক সময়ের জেলা ফোরাম কাজ করছে। এছাড়া দার্জিলিং জেলা ফোরামের শিলিগুড়িতে একটি সার্কিট বেঞ্চ রয়েছে।

২। রাজ্য কমিশন ও বিভিন্ন জেলা ফোরামগুলির কাছ থেকে ক্রেতা সংক্রান্ত বিষয়ে

সুবিচার প্রত্যাশার ক্ষেত্রে জনসাধারণের মধ্যে প্রবল আগ্রহ লক্ষ্য করা যাচ্ছে। ক্রেতাদের ক্রমবর্ধমান আগ্রহের সঙ্গে সঙ্গতিরক্ষা ও তাদের অভিযোগের দ্রুত নিষ্পত্তির উদ্দেশ্যে এই দপ্তর দক্ষিণ দিনাজপুর ও বাঁকুড়ার আংশিক সময়ের ফোরাম দুটিকে পূর্ণ সময়ের ফোরামে রূপান্তর এবং আরও কয়েকটি জেলা ফোরাম গড়ে তোলার কথা ভাবছে। এই উদ্দেশ্যে ক্রেতা-বিষয়ক দপ্তর ২০০০-২০০১ সালে শিলিগুড়িতে একটি পূর্ণ সময়ের জেলা ফোরাম গঠনের প্রস্তাব রাখছে। কলকাতাতেও আরও কয়েকটি জেলা ফোরাম গঠনের প্রয়োজনীয়তা অনুভূত হয়েছে। জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ারে একটি সার্কিটবেঞ্চ বসানোর সম্ভাবনাও এই দপ্তর খতিয়ে দেখছে।

৩। ক্রেতা অধিকার সুরক্ষার জন্য গণআন্দোলন প্রয়োজন। এই আন্দোলনকে সঠিক দিশায় পরিচালনার জন্য ক্রেতাদের তাদের অধিকার ও দায়িত্ব সম্পর্কে সম্যকরূপে অবহিত হওয়া প্রয়োজন। তাই এই দপ্তরের উদ্দেশ্যাবলীর মধ্যে ক্রেতাশিক্ষার স্থান অত্যন্ত গুরুত্বপূর্ণ। এ এক বিপুল দায়িত্ব। বিশষত, গ্রামীণ এলাকার অসংখ্য অসংগঠিত ক্রেতাদের কথা মনে রাখা প্রয়োজন যারা বর্তমান আইনে প্রদত্ত তাদের অধিকার সম্পর্কে আদৌ ওয়াকিবহাল নন। এই পরিকল্পনা রূপায়ণের উদ্দেশ্যে ক্রেতাশিক্ষা বিস্তারের জন্য এই দপ্তর ক্রেতাশিক্ষার এক জাতীয় প্রতিষ্ঠান গড়ে তুলতে আগ্রহী। এ ছাড়া, তথ্য সরবরাহ ও ক্রেতাদের তাদের অধিকার ও দায়িত্ব সম্পর্কে সচেতন করে তোলার উদ্দেশ্যে এই দপ্তর বিভিন্ন জেলায় ক্রেতা তথ্যকেন্দ্র গড়ে তোলার প্রস্তাবও রাখছে।

৪। নব্বই-এর দশক থেকে ভারতবর্ষের আর্থিকনীতিতে এক আমূল পরিবর্তন এসেছে। মুক্ত অর্থনীতি প্রত্যক্ষ বিদেশি বিনিয়োগের তথা বহুজাতিক নিগমগুলির পথ সুগম করে তুলেছে। পাশাপাশি এতদিন ধরে যে ক্ষেত্রগুলি ছিল একান্তভাবে সরকারি উদ্যোগমুখী, বেসরকারি উদ্যোগীদেরও আজ সেইসব ক্ষেত্রে প্রবেশাধিকার দেওয়া হয়েছে। যে সরকারি উদ্যোগের আর্থিক ক্ষেত্রে অনন্য উচ্চতায় পৌছে এক বিশিষ্ট ভূমিকায় অবতীর্ণ হবার কথা ছিল, সেই উদ্যোগ ক্রমশ ঠেলে দেওয়া হয়েছে পিছনের সারিতে।

ক্রেতাস্বার্থের ক্ষেত্রে নতুন আর্থিক নীতির প্রভাব সুদূরপ্রসারী। ভারতের বাজারে যেহেতু দ্রব্যাদি ও পরিষেবা উভয়ক্ষেত্রেই ঘাটতি রয়েছে, তাই বিক্রেতারা ক্রেতাদের গুণমান, পরিমাণ ও মূল্যের ব্যাপারে প্রাপ্য থেকে বঞ্চিত করার যথেষ্ট সুযোগ পান। পূর্বের আর্থিক নীতি সরকারি উদ্যোগকে এমন এক সমুন্নত স্থানে স্থাপন করে যেখানে সরকারই মূলত দ্রব্যাদি ও পরিষেবা সরবরাহ করতেন। ফলে সেই সময় সরকারের পক্ষে সুবিধাজনক দর নির্ধারণ ও তার নিজের দ্রব্যাদি ও পরিষেবা সরবরাহের জন্য কল্যাণমূলক নীতি পরিগ্রহণের মাধ্যমে অর্থনীতিতে কিছুটা ভারসাম্য বজায় রাখা সম্ভব ছিল। নতুন আর্থিক নীতিতে সরকারি উদ্যোগে ক্রমশ পশ্চাদ্‌পরণের ফলে আজ ক্রেতারা

তথাকথিত বাজারি শক্তির দয়ার পাত্রে পরিণত—যে শক্তি ক্রেতাদেরই অনুকূল। তাই আমাদের দেশে নতুন আর্থিক নীতির পরিপ্রেক্ষিতে ক্রেতা সুরক্ষার আজ আরও বেশি প্রয়োজন। ক্রেতাদের অধিকার ও দায়িত্ব সম্পর্কে তাদের চেতনার সম্যক প্রসার এবং তাদের অভিযোগের দ্রুত নিষ্পত্তির উপযোগী পরিকাঠামার উন্নতি বিধানের মাধ্যমেই এই উদ্দেশ্য সাধ সম্বব। এর জন্য কেবলমাত্র সরকারি উদ্যোগই যথেষ্ঠ নয়—ক্রেতা পরিসেবক, ব্যবসা ও বাণিজ্যিক সংগঠন এবং ক্রেতা স্বার্থের সঙ্গে যুক্ত সবার সম্মিলিত প্রয়াস প্রয়োজন।

৫। সরকার দৃঢ়ভাবে বিশ্বাস করেন যে স্বেচ্ছাসেবী সংগঠন ও ক্রেতা পরিষেবকদের সক্রিয় সহযোগিতায় ক্রেতা অধিকার আন্দোলন আরও সমৃদ্ধ হয়ে উঠবে। বেসরকারি সংগঠনগুলির তৃণমূল স্তরে কাজ করার সবিশেষ সুযোগ রয়েছে—এর অবশ্যম্ভাবী ফলশ্রুতি হল ক্রেতাসচেতনতা। তাই স্বেচ্ছাসেবী সংস্থাগুলির বৃদ্ধি আরও ত্বরান্বিত হওয়া প্রয়োজন—অন্যথায় ক্রেতা সার্বভৌমত্বের স্বপ অধরা রয়ে যাবে। এই মুহূর্তের আশু প্রয়োজন হল আন্তরিক তথা কৃতসংকল্প স্বেচ্ছাসেবী সংস্থাগুলির দ্রুত প্রসার। এই সংস্থাগুলির হওয়া চাই ক্রেতাদের উন্নতিকল্পে নিবেদিতপ্রাণ। সরকার এই বেসরকারি সংগঠনগুলির ক্ষেত্রে অনুকূল ভূমিকা পালন করবে—ক্রেতা-স্বার্থে তাদের উদ্যোগকে সর্বতোভাবে উৎসাহিত করবে।

৬। নিঃসন্দেহে সরকারই জনসাধারণকে দ্রব্যাদি ও পরিষেবা সরবরাহ করার ক্ষেত্রে সর্ববৃহৎ উদ্যোগী। তাই সরকারি ক্ষেত্রে কাজের উন্নতির ওপর ক্রেতাদের সন্তোষ বহুলাংশে নির্ভর করে। রাজ্য সরকার কর্তৃক প্রদত্ত পরিষেবা সম্পর্কে প্রায়শই ক্রেতাদের অভিযোগের উৎস হল যথাযথ তথ্যের অভাব, ঔদাসীন্য ও ক্রেতাদের কাছে দায়বদ্ধতার অভাব। তাই ক্রেতা-বিষয়ক দপ্তর বিভিন্ন সরকারি বিভাগ ও তাদের অধীন সংস্থাগুলির কাছে 'নাগরিক সনদ' প্রণয়ের মাধ্যমে ক্রেতাদের প্রতি তাদের অঙ্গীকার লিপিবদ্ধ করার ও নির্দিষ্ট সময় সীমার মধ্যে সেই অঙ্গীকার পালনের আহ্বান জানাচ্ছে।

৭। আমি মাননীয় সদস্যের ও তাদের মাধ্যমে রাজ্যের জনগণের কাছে আবেদন জানাচ্ছি, তারা যেন ক্রেতাদের অভিযোগের দ্রুত নিষ্পত্তি নিশ্চিতকরণ ও ক্রেতা সার্বভৌমত্বের এক নতুন দিগদর্শন রচনার স্বার্থে রাজ্যব্যাপী এক সুস্থ ক্রেতা আন্দোলন গড়ে তুলতে রাজ্য সরকারকে সাহায্য করেন।

একই সঙ্গে আমি কেন্দ্রীয় সরকার, বিভিন্ন বেসরকারি সংগঠন, ক্রেতা পরিসেবক, বিভিন্ন বাণিজ্যিক ও শিল্পসংগঠন, ক্রেতা পরিষবার ক্ষেত্রে নিয়োজিত কেন্দ্র ও রাজ্য সরকারি সংস্থাসমূহ এবং ক্রেতাস্বার্থের সঙ্গে যুক্ত প্রত্যেকের সহযোগিতা ও সমর্থন প্রার্থনা করছি এবং এই বক্তব্য শেষ করছি।

**DEMAND No. 55**

**Major Heads : 2415—Agricultural Research and Education and 4415—Capital Outlay on Agricultural Research and Education (Excluding Public Undertakings)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 55,69,89,000 only be granted for expenditure under Demand No. 55, Major Heads : "2415—Agricultural Research and education and 4415—Capital Outlay on Agricultural Research and Education (Excluding Public Undertakings)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 18,38,06,000 already voted on account)

(Budget Speech of Shri Narendra Nath Dey on Demand No. 47 printed along with Budget Speech on Demand No. 55 was taken as read)

**DEMAND No. 56**

**Major Heads : 2401—Crop Husbandry (Horticulture and Vegetable Crops), 2852—Industries (Foods and Beverages), 4401—Capital Outlay on Crop Husbandry (Horiticulture and Vegetable Crops), 6860—Loans for Consumer Industries (Foods and Beverages)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2236,07,000 only be granted for expenditure under Demand No. 56, Major Heads : "2401—Crop Husbandry (Horticulture and Vegetable Crops), 2852—Industries (Foods and Beverages), 4401—Capital Outlay on Crop Husbandry (Horiticulture and Vegetable Crops), 6860—Loans for Consumer Industries (Foods and Beverages)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 7,37,90,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Abdur Razzak Molla on Demand No. 56 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগ সম্পর্কিত [illegible] নং ৫৬, ৪১, ও ৮৩ অন্তর্গত ব্যয়-বরাদ্দ ও অনুবিধি সমর্থনে প্রস্তাব পেশ করার জন্য অনুমতি প্রার্থনা

করছি।

দাবি নং ৫৬

মহাশয়, মাননীয় রাজ্যপালের মহোদয়ের সুপারিশক্রমে, ৫৬ নং দাবিতে সম্বলিত মুখ্যখাতসমূহে "২৪০১—ক্রপ হাজব্যান্ড্রি (হর্টিকালচার অ্যান্ড ভেজিটেবল ক্রপস)", "৪৪০১—ক্যাপিটাল আউটলে অন ক্রপ হাজব্যান্ড্রি (হর্টিকালচার অ্যান্ড ভেজিটেবল ক্রপস)", "২৮৫২—ইন্ডাস্ট্রিজ (ফুড অ্যান্ড বিভারেজেস)" এবং "৬৮৬০—লোনস ফর কনজিউমার ইন্ডাস্ট্রিজ (ফুড অ্যান্ড বিভারেজেস)", মোট ২২,৩৬,০৭,০০০ (বাইশ কোটি ছত্রিশ লক্ষ সাত হাজার টাকা) মাত্রা ব্যয় মঞ্জুরির উদ্দেশ্যে প্রস্তাব পেশ করছি। এই টাকা ভোট অন অ্যাকাউন্ট বাবদ ইতিপূর্বে অনুমোদিত ৭,৩৭,৯০,০০০ (সাত কোটি সাঁইত্রিশ লক্ষ নব্বই হাজার টাকা) সমেত উল্লিখিত।

রাজ্যে মোট ৮৮,৭৫১ বর্গ কিলোমিটার ভৌগোলিক আয়তনের ৬৩ শতাংশ কৃষিতে ব্যবহার হয় যেখানে জাতীয় গড় ৪৫ শতাংশ যা পশ্চিমবঙ্গের অর্থনীতিতে একটি অন্যতম উপাদান। এই রাজ্যে ফসল উৎপাদনের জন্য ব্যবহার্য জমির ৭.৫ শতাংশ থেকে ১০ শতাংশ পরিমাণ জমি বাগিচা ফসল উৎপাদন দখল করে আছে। কার্যকর ফসল উৎপাদনকারী জমির ৯১.৪৪ শতাংশ ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের মালিকানাধীন এবং এদের আধিপত্য বাগিচাফসলে সর্বাধিক। এদের ব্যক্তিমালিকানাধীন জমির গড় পরিমাণ ০.৯০ হেক্টর। এই দপ্তর কর্তৃক নিয়োজিত এগ্রিকালচারাল ফাইনান্স কর্পোরেশন দ্বারা গৃহীত সমীক্ষায় প্রতিভাত হয় যে, ঋতু ও সময়োপযোগী বাজারের চাহিদার উপর নির্ভর করে প্রায় ৫ থেকে ৮ লক্ষ হেক্টর পরিমিত জমি বাগিচাফসল দ্বারা পরিবৃত।

রাজ্য সরকারের গৃহীত নীতি হ'চ্ছে "খাদ্য নিরাপত্তা" বজায় রেখে ভূমির সুষম ব্যবহার ও আদর্শ শস্য বিন্যাসের মাধ্যমে খাদ্যশস্য উৎপাদন এবং অন্য বাণিজ্যিক ফসল, যেমন—বাগিচাফসল তৎসহ ফল, ফুল ও সব্জি উৎপাদনের মধ্যে সামঞ্জস্য বজায় রাখা। বিশ্ব স্বাস্থ্য সংস্থা কর্তৃক নির্ধারিত মাথাপিছু ফল ও সব্জির প্রয়োজনীয়তা যথাক্রমে ১০০ গ্রাম ও ২৮০ গ্রাম যার তুলনায় বর্তমানে রাজ্যে দৈনিক মাথাপিছু ফল ৪৫ গ্রাম ও আলু ব্যতিরেকে সব্জি ১৬০ গ্রাম পাওয়া যায়।

বাগিচাফসল উন্নয়নের জন্য অতিশয় গুরুত্বপূর্ণ ও জোরালো যে সমস্ত বৈশিষ্ট্যগুলিকে বর্তমান সময়ে চিহ্নিত করা হয়েছে সেই কারণগুলি হ'ল ঃ উপার্জন বৃদ্ধির সক্ষমতা, গ্রামীণ কর্মসংস্থান সৃষ্টির সুযোগ, ফল ও প্রক্রিয়াজাত খাদ্যসমূহে উৎপাদনে দেশিয় এবং বৈদেশিক বিনিয়োগের সুযোগ সৃষ্টির সম্ভাবনা। অতি অল্পমাত্রায় পর্যাপ্ত পরিমাণে ফল ও সব্জি গ্রহণের অভাবে গ্রামীণ এলাকার মানুষেরা যে সমস্ত অপুষ্টিজনত রোগে ভোগে

বাগিচাফসলের উৎপাদন আরও সঙ্গতভাবেই গ্রামীণ মানুষের পুষ্টির উর্ধ্বমুখী উন্নয়ন ঘটাবে। একটি শক্তিশালী খাদ্য প্রক্রিয়াকরণ ক্ষেত্র উদ্যানপালন উন্নয়ন বিষয়ক কর্ম তৎপরতাকে ত্বরান্বিত করবে। বিভিন্নমুখী পরিবর্তন—বাণিজ্যিকীকরণ কৃষিভিত্তিক খাদ্য উৎপাদনে সহায়ক হ'বে যা উদ্যানজাত ফসলের বর্তমান নষ্ট হয়ে যাওয়ার হার ৩০ থেকে ৪০ ভাগ কমিয়ে আনতে সাহায্য করবে।

বাগিচা উন্নয়নের সামাজিক জীবনের উপর প্রত্যক্ষ প্রভাব হল কর্মসংস্থান সৃষ্টির সক্ষমতা। আর নার্সারি রক্ষণ, জমি উন্নয়ন, বাগিচা পরিচালনা, বিতরণ এবং সংরক্ষণের জন্য উন্নয়ন, মোড়ক বিষয়ক, প্রক্রিয়াকরণ ও বাজারজাতকরণ ইত্যাদি হল পরোক্ষ প্রভাব। এই সবগুলিই হচ্ছে গ্রামীণ দারিদ্র্য দূরীকরণ ও গ্রামীণ জীবনের মান উন্নয়নের উল্লেখযোগ্য পরিচালক দিকসমূহ।

এই কারণে রাজ্য সরকার উদ্যানপালন ও খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প উভয় ক্ষেত্রের নিম্নলিখিত বিষয়গুলির উপর বিশেষ গুরুত্ব আরোপ করেছেন ঃ

(১) বিভিন্ন প্রকার বাগিচাফসলের উৎপাদন ও উৎপাদনক্ষমতা বৃদ্ধি করা।

(২) বাগিচাফসল চাষকে বাণিজ্যিকীকরণ।

(৩) উৎপাদনোত্তর পরিচালন ব্যবস্থার আধুনিকীকরণ, যান্ত্রিকীকরণ ও তার বিকাশসাধন।

(৪) বিপণনকেন্দ্র তথা বাজারগুলির উন্নয়ন, আধুনিকীকরণ, বিপণন ও বিপণন সংক্রান্ত তথ্যাবলী বিকাশ ও আধুনিকীকরণ।

(৫) সাধারণ সার ও গাছের সুরক্ষা পদ্ধতি প্রয়োগের মাধ্যমে আধুনিক উদ্যানপালন অনুশীলনের জন্য কৃষক, উদ্যোগী এবং প্রশিক্ষকদের প্রশিক্ষণের ব্যবস্থা।

(৬) উন্নতমানের বীজ, চারার উৎপাদন, বিবিধ বাগিচা সংক্রান্ত যন্ত্রপাতি ও অন্যান্য উপকরণের সুলভ প্রাপ্তি।

(৭) বাগিচাজীবীদের বিভিন্ন সমস্যা সমাধানকল্পে গবেষণাকার্য।

(৮) জমির আয়তন, উৎপাদন ইত্যাদি বিষয়ে সমীক্ষা, তথ্যসংগ্রহ, সংরক্ষণ ও মূল্যায়ন।

(৯) বিশেষ এলাকাভিত্তিক প্রকল্প প্রণয়ন।

(১০) গ্রামের মানুষের পুষ্টিমানের উৎকর্ষতা বৃদ্ধি।

(১১) কৃষক সম্প্রদায়ের অধিকতর আয় বৃদ্ধির ব্যবস্থা।

(১২) বেশি কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করা, বিশেষ করে কৃষি কাজের মন্দার সময়।

(১৩) অধিকতর ভাল পরিচালন ব্যবস্থায় খরাপ্রবণ পশ্চিমাঞ্চল এবং ভূমিক্ষয়প্রবণ উত্তরাঞ্চলে জল ও ভূমির সদ্ব্যবহার।

(১৪) সব্জি ও ফল চাষের এলাকা দ্রুত সম্প্রসারণ।

(১৫) বেশি পরিমাণে উন্নত প্রজাতির বীজ, চারা ও বিবিধ উপাদানসহ জৈব-সার সরবরাহ করা, উন্নতমানের প্রয়োগিক-প্রকৌশল প্রয়োগের সূত্রপাত ঘটিয়ে বাগিচাফসলের বিকাশসাধন ও ফল বাগিচার সুরক্ষা সংক্রান্ত কৃষকের জমিতে প্রদর্শনীক্ষেত্র স্থাপন।

(১৬) উচ্চফলন ক্ষমতাসম্পন্ন গুরুত্বপূর্ণ ফল ও সব্জির প্রজাতি নির্বাচনের মাধ্যমে কৃষকের জমিতে তাদের চাষের সূত্রপাত ঘটানো।

(১৭) খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পের সঠিক প্রকল্প চিহ্নিতকরণ ও প্রকল্প তৈয়ারি।

(১৮) প্রকল্প অনুমোদন, প্রযুক্তি সংক্রান্ত উপদেশ তৎসহ প্রযুক্তি প্রাপ্তির বিষয়ে তথ্যাদি সরবরাহ করা।

(১৯) কাঁচামালের উৎস ও প্রাপ্তিযোগ্যতা বিষয়ে তথ্যাদি সরবরাহ করা।

(২০) যন্ত্রাদি ও যন্ত্রাংশ প্রাপ্তি, স্থাপনা সম্পর্কিত তথ্য সরবরাহ ও সহায়তা প্রদান।

(২১) উৎপাদনরত শিল্পোদ্যোগগুলির প্রসারণ এবং আধুনিকীকরণের জন্য প্রয়োজনীয় সহায়তা ও পরামর্শদান।

এই দপ্তর উক্ত কর্মসূচি গ্রহণের পূর্বে নিম্নলিখিত বিষয়গুলি গুরুত্বসহকারে আয়ত্ত করার প্রচেষ্টা গ্রহণ করেছেন ঃ

(১) রাজ্যের সকল জেলার বৈচিত্র্যপূর্ণ কৃষি জলবায়ুর প্রতি দৃষ্টি রেখে বাগিচাফসল উন্নয়নের এলাকা সনাক্তকরণ।

(২) পরবর্তী বৎসরগুলিতে ব্যবহারের জন্য যোগ্য প্রজাতির ফলগাছের চারা উন্নয়ন এবং উপযুক্ত এলাকা সনাক্তকরণ।

(৩) মেট্রোপলিটন এলাকা ও অন্য শহরগুলিতে ব্যবহার্য ভোজ্য সব্জির যোগানের উপযুক্ত সব্জি চাষের এলাকা সনাক্তকরণ।

(৪) মেট্রোপলিটন ও শহর এলাকায় ফুল বিপণনের জন্য ফুল উৎপাদনযোগ্য এলাকা সনাক্তকরণ।

(৫) সকল বাগিচাফসল উৎপাদনের ক্ষেত্রে উন্নত প্রযুক্তিগত একত্রিত কৌশল এবং আধুনিক খামার প্রযুক্তির ব্যবহার বিষয়ে প্রশিক্ষণ কর্মসূচি ক্ষেত পর্যন্ত প্রসারিত করা।

(৬) ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের আকৃষ্ট করার জন্য কৃষকের ক্ষেতেই "প্রদর্শনীক্ষেত্র" স্থাপন।

(৭) উপযুক্ত কৃষি জলবায়ুর সহায়তায় প্রান্তিক ও উপ-প্রান্তিক জোতে যেমন, পতিত জমি, গৃহসংলগ্ন খালি জমিতে ফল, ফুল ও সব্জি ফসলের উন্নয়নের কর্মকান্ডকে প্রসারিত করা।

(৮) যত্নসহকারে গাছ লাগানোর দ্বারা পরিবেশের ভারসাম্যের বিচ্যুতিরোধ এবং পরিবেশের ক্ষয়ক্ষতি শোধরানো।

বর্তমানে উৎপাদন ও উৎপাদিকাশক্তির উন্নয়নের ক্ষেত্রে মূল অন্তরায় হ'ল উপযুক্ত উন্নতমানের সব্জি বীজ ও চারার দুষ্প্রাপ্যতা। এক খসড়া হিসাবে দেখা যায় যে, এই রাজ্যে নবম পঞ্চবার্ষিক পরিকল্পনার শেষে প্রতি বৎসর প্রায় ৩,৫০০ কুইন্ট্যাল বীজের প্রয়োজন হ'বে। রাজ্য সরকার বাগিচাফসল চাষে কৃষকদের আকৃষ্ট করার জন্য শীত, গ্রীষ্ম ও বর্ষা ঋতুতে "মিনিকিট"-এর মাধ্যমে সংকর জাতের, খোলা পরাগমিলন প্রজাতির উচ্চ উৎপাদন ক্ষমতাসম্পন্ন বীজ বিতরণ করছেন। অতিরিক্ত কর্মসংস্থান সৃষ্টির উদ্দেশ্যে এবং গ্রামীণ যুবক-যুবতীদের মধ্যে বাণিজ্যিক বাগিচাফসল উৎপাদন জনপ্রিয় ও প্রচলন করার জন্য এই দপ্তর চিরাচরিত বীজ ও ফলগাছ অধিক ফলনশীল বীজ ও গাছ দ্বারা পরিবর্তন ঘটানোর প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। ১৯৯৮-৯৯ সালে এই বীজ ও চারাগাছ বিতরণের পরিমাণ ছিল ১৫০ লক্ষ টাকা। ১৯৯৯-২০০০ সালে এই দপ্তর সব্জি বীজ, নারকেল চারা, নারকেল বীজ এবং অন্যান্য ফলগাছের চারা রাজ্যের সমস্ত জেলায় বিতরণ করেছেন এবং বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছিল তুফান ও বন্যায় ক্ষতিগ্রস্ত রাজ্যের জেলাগুলিতে ১৯৯৯ সালের জুন মাসে ১,২১,২০৮ প্যাকেট সব্জি বীজ বর্ষাকালীন মিনিকিট

হিসাবে বিতরণ করা হয়েছে এবং ১৯৯৯ সালের নভেম্বর মাসে তুফান ও বন্যায় ক্ষতিগ্রস্ত ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের পুনর্বাসন পরিকল্পনায় ১,০০,০০০ প্যাকেট শীতকালীন সংকর জাতের বীজ বিতরণ করা হয়েছে। এলাকা সম্প্রসারণ কর্মসূচির অধীন এই দপ্তর ২৩,৫৬২টি নারকেল চারা এবং ৫০,০০০টি নারকেল বীজ বিতরণ করেছে। অব্যবহৃত জমি, পতিত জমি, গৃহসংলগ্ন জমি, পুকুর পাড়ে ফলগাছ লাগানোর নিবিড়তা বৃদ্ধির জন্য ১৯৯৯ সালে ১,৭৩,০০০টি বিভিন্ন ফলের গাছ বিতরণ করা হয়েছে। দারিদ্র্য দূরীকরণ কর্মসূচির অধীন, মেদিনীপুর ও বাঁকুড়া জেলার শুষ্ক ও প্রায় শুষ্ক এলাকায় ১৯৯৯-২০০০ সালে মুসাম্বি এবং অন্য লেবুজাতীয় ফলগাছ লাগানোর জন্য বিশেষ নজর দেওয়া হয়েছে এবং ২০০০ সালে এই জেলাগুলির অন্য সব ব্লকগুলিও এই কর্মসূচির মধ্যে নিয়ে আসা হবে এবং যুক্ত করা হ'বে পুরুলিয়া ও বীরভূম জেলাকেও।

চিরাচরিত প্রজাতির অ-বাণিজ্যিক ফলগাছের প্রতিস্থাপন করা এবং পরবর্তী সময়ে বংশ বিস্তারের মাধ্যমে উচ্চ-মূল্যমানের উচ্চ-ফলনশীল বাণিজ্যিক ফলগাছের বৃদ্ধির উদ্দেশ্যে ফলগাছের "প্রসূতি উদ্যান" (প্রোজেনী আর্চার্ড) স্থাপন করা হয়েছে। বাঙ্গালোরস্থ ভারতীয় উদ্যানপালন গবেষণা সংস্থার মারফত ৩,০০০টি সংকর জাতের আম গাছ এই দপ্তর সংগ্রহ করে স্থাপন ও লালন-পালনের জন্য মোহিতনগর (জলপাইগুড়ি), মালদহ, কৃষ্ণনগর, চুঁচুড়া, বড়জোড়া এবং তালডাংড়ার (বাঁকুড়া) খামারগুলিতে দিয়েছে।

কৃষি দপ্তর ১১টি উদ্যানপালন রাজ্যের খামারকে এই দপ্তরে হস্তান্তরিত করেছে। এই সকল খামারের কর্মতৎপরতাকে এখন ত্বরান্বিত করা হচ্ছে। উদ্যানপালনের সামগ্রিক উন্নয়নের জন্য নিম্নলিখিত উদ্দেশ্যগুলি সামনে রেখে একটি সর্বার্থসাধক কর্মপরিকল্পনা তৈরি করা হয়েছে ঃ

(ক) সর্বাধিক উৎপাদন/বংশ বিস্তারের মাধ্যমে গাছের সংখ্যা বৃদ্ধি এবং গুণগত মানসম্পন্ন আবাদযোগ্য ফলগাছ (বিতরণ) সরবরাহ।

(খ) উচ্চ-ফলনশীল সংকর প্রজাতির সব্জি বীজ উৎপাদন এবং সংখ্যা বৃদ্ধি।

(গ) মাশরুম চাষ।

(ঘ) ফুল ও শোভাবর্দ্ধক গাছের চাষ।

(ঙ) গবেষণাকেন্দ্রে সুগন্ধি ও ভেষজ গুণসম্পন্ন গাছের চাষ, সংরক্ষণ ও প্রদর্শন ক্ষেত্র স্থাপন।

(চ) ফল, ফুল ও সব্জি চাষের জমিতে প্রয়োগ পদ্ধতি সম্পর্কিত অসুবিধা

দূরীকরণের উদ্দেশ্যে গবেষণা।

(ছ) কর্মসংস্থান ও আয়বৃদ্ধির বিষয়ে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের উৎসাহিত করার জন্য বাগিচাফসলের "প্রদর্শনী ক্ষেত্র" প্রকল্প রূপায়ণ।

(জ) গবেষণাকেন্দ্র সন্নিহিত প্রশিক্ষণ সংগঠিত করা এবং কৃষকদের প্রয়োজনভিত্তিক পরামর্শদানের পরিষেবা দান।

রাজ্যের উদ্যানপালন খামারগুলির মূল পরিকাঠামোর সংস্কার আধুনিকীকরণের জন্য ১৯৯৮-৯৯ সালে এই দপ্তর ১৮,৭৩,১৪২ টাকা ব্যয় করেছে। সুসংহত উদ্যানপালন উন্নয়নের কর্মসূচির রূপায়ণের উপর এই দপ্তর বিশেষ জোর দেওয়ায় এই সংক্রান্ত কাজের পরিকাঠামো উন্নয়নে ১৯৯৯-২০০০ সালে ৭৫,৭৭,২৪৪ টাকা বরাদ্দ করা হচ্ছে। পশ্চিমবঙ্গ রাজ্য খাদ্য প্রক্রিয়াকরণ ও উদ্যানপালন উন্নয়ন কর্পোরেশন-এর নির্মাণ বিভাগের পরামর্শদাতা প্রকল্প বাস্তুকারের সহায়তায় খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন অধিকারের উদ্যানপালন বিশেষজ্ঞগণ এই সমস্ত খামারের বুনিয়াদি প্রয়োজনীয়তার বিষয়গুলি নির্ধারণ করেন। অর্থ প্রাপ্তির সম্ভাব্যতার কথা মনে রেখে ধাপে ধাপে এই কর্মসূচি রূপায়ণের পরিকল্পনা করা হয়েছে। সংস্কার ও আধুনিকীকরণ সম্পর্কিত পরিকল্পনা রূপায়ণের মাধ্যমে রাজ্যের খামারগুলির বুনিয়াদি পরিকাঠামোর পর্যাপ্ত উন্নয়ন ঘটবে।

রাজ্যের উদ্যানপালন খামারগুলিতে ফুল আবাদের উপকরণসমূহ উৎপাদনের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। প্রাথমিকভাবে গ্লাডিওলাস, রজনীগন্ধা, পদ্ম ও গোলাপ (কন্দরজাতীয় এবং গাছের ডাল কেটে) রোপন পদ্ধতি উদ্ভাবন করা গেছে। ভেষজ গুণসম্পন্ন ও সুগন্ধি গাছ উৎপাদন এবং সংরক্ষণের কাজে এই রাজ্য বিশেষ জোর দিচ্ছে। ইতিমধ্যে কৃষ্ণনগরস্থ রাজ্য উদ্যানপালন খামারে প্রণালীবদ্ধভাবে সাজানো ঔষধি গাছের সংগ্রহশালা (হারবেরিয়াম) স্থাপন করা হয়েছে। সেখানে এখনও পর্যন্ত ৫৪টি প্রজাতির ঔষধি গাছ সংগ্রহ করা হয়েছে। রামকৃষ্ণ মিশন সহ অপরাপর সংস্থা যারা ঔষধি শিল্পের প্রয়োজনে ঔষধি ও সুগন্ধি গাছের বৃদ্ধির উদ্দেশ্যে হারবেরিয়াম তৈয়ারি করেছেন তাদের আর্থিক সহায়তা দেওয়া হয়েছে। জলপাইগুড়ি, কোচবিহার, দক্ষিণ ২৪-পরগনা এবং নদীয়া জেলার কৃষ্ণনগরে এই সব গাছের বিকাশ খুব জনপ্রিয় হয়ে উঠছে।

এই বিভাগ পুরাতন বাগিচাগুলির পুনরুজ্জীবন এবং উপযুক্ত ক্ষেত্রে কম ফলন ক্ষমতা সম্পন্ন গাছের পরিবর্তে উচ্চফলন ক্ষমতা সম্পন্ন চারা আবাদের মাধ্যমে তাদের উৎপাদিকা শক্তি বৃদ্ধির জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে শুরু করেছে। রাজ্যের উদ্যানপালন খামারগুলি আম, পেয়ারা, কাঁঠাল, লেবু, লিচু ও সফেদা ইত্যাদির আবাদের উপকরণ উৎপাদনে বিশেষভাবে নিয়োজিত। এই প্রচেষ্টায় বিগত বৎসরগুলির তুলনায়

উৎপাদন পঞ্চাশ শতাংশের অধিক হ'বে বলে আশা করা যায়। এই সমস্ত আবাদের উপকরণসমূহ ব্যবহৃত হবে ঃ

(ক) স্থানীয় চাহিদা মেটাতে ও বাণিজ্যিকীকরণের জন্য।

(খ) রাজ্য সরকারের মিনিকিট বিতরণ কর্মসূচিতে।

(গ) গবেষণার কাজে।

বাগিচা ফসল উৎপাদনে উৎসাহ দানের উদ্দেশ্যে কৃষকের জমিতে প্রদর্শনী ক্ষেত্র স্থাপন করে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের মধ্যে নতুন উন্নত কারিগরি প্রায়োগিক প্রকৌশলগুচ্ছ শেখানোর জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এই ব্যবস্থায় উচ্চ-ফলনশীল প্রজাতি এবং নতুন প্রজাতিসমূহের গাছ ও সব্জি জনপ্রিয় হবে। প্রদর্শন ক্ষেত্রের লক্ষ্যমাত্রা নির্দিষ্ট করে ফুল যেমন গ্লাডিওলাস, গোলাপ, ফল যথা কলা এবং সব্জি যেমন ওল, ফুলকপি, বাঁধাকপি ইত্যাদির প্রদর্শন ক্ষেত্রের কাজ সম্পাদন করা হয়েছে। পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগম, এবং ইসরাইল থেকে আগত এগ্রি ডেভ নামক একটি সংস্থার পরামর্শে সব্জি ও ফুলের উৎপাদনশীলতার উন্নয়নের জন্য উন্নত কারিগরি প্রায়োগিক প্রকৌশলগুচ্ছ প্রয়োগের প্রদর্শন ক্ষেত্র স্থাপনের সম্ভাব্যতা যাচাইয়ের জন্য ৩৭ লক্ষ টাকা ব্যয়ে সমীক্ষা করার কাজ হাতে নেওয়া হয়েছে।

এই দপ্তর বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের সঙ্গে যৌথভাবে কৃষকদের কাছে তথ্যাবলী প্রচার সম্প্রসারিত করার জন্য একটি কর্মসূচি গ্রহণ করেছে।

উদ্যানপালন বিষয়ক কর্মকাণ্ডকে বাণিজ্যিকীকরণের জন্য এই দপ্তর বহুমুখী পরিকল্পনা গ্রহণ করেছেন। তার মধ্যে অতিশয় গুরুত্বপূর্ণ হ'ল উদ্যোগী ও কৃষকদের প্রশিক্ষণ, আবাদের অনুশীলন, উৎপাদনোত্তর প্রযুক্তি, খাদ্য প্রক্রিয়াকরণ, ঔষধি ও সুগন্ধি গাছের প্রশিক্ষণ ইত্যাদি। উদ্যানপালনের সাধারণ দিকগুলি বিবেচনা করে প্রশিক্ষণ সংগঠিত হয় রাজ্যের প্রতিটি জেলায় ও উদ্যানপালনের বহুবিধ বিষয়ের প্রশিক্ষণ দেওয়া হয়।

উদ্যানপালনের অন্তর্ভুক্ত যে সমস্ত ফসল আছে তার রোগ পোকা প্রতিরোধ করার জন্য এই দপ্তর কিছু উপকরণ, যেমন—স্প্রেয়ার, গুঁড়া ওযুধ ছড়ানোর উপকরণ ইত্যাদি ভরতুকির মাধ্যমে চাষীদের মধ্যে বিতরণ করার কর্মসূচি নিয়েছে। এই প্রকল্পে জেলা পরিষদের অনুমোদিত চাষীদের জন্য ৫ লক্ষ ৯৩ হাজার টাকা খরচ করা হয়েছে।

এই রাজ্যে পান একটি অর্থকরি ফসল এবং এই চাষে বেশির ভাগ চাষীই ক্ষুদ্র ও প্রান্তিক শ্রেণীভুক্ত। নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কেন্দ্রীয় সরকারের "পান উন্নয়ন

প্রকল্প" বাদ দেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গে ১৮,৬০০ হেক্টর জমিতে পান চাষ হয় এবং প্রায় ১০০.২৭ লক্ষ বাণ্ডিল পান উৎপন্ন হয়। পান চাষের সঙ্গে ৫ লক্ষের উপর চাষী যুক্ত। পানের উন্নত চাষের জন্য এবং এই চাষের সঙ্গে যুক্ত চাষীদের উৎসাহ দানের জন। এই দপ্তর ভারত সরকারকে জানিয়েছে যাতে করে নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনা থেকে পান বাদ না পড়ে। মেদিনীপুর জেলায় পান গবেষণা ও উন্নয়ন কেন্দ্র স্থাপন করার জন্য এই দপ্তর ভারত সরকারের কাছে প্রকল্প অনুমোদন ও আর্থিক সহায়তার জানিয়েছে। হয়েছে। ১৯৯৭ সালে বন্যা ও অতিরিক্ত বর্ষায় ক্ষতিগ্রস্থ পান বরজ মেরামতির জন্য ১৯৯ জন চাষীকে মোট ৭৯,৬০০ টাকা সাহায্য দেওয়া হয়েছে। ১৯৯৮ সালে বন্যা, ঝড় ও অতিরিক্ত বর্ষায় ক্ষতিগ্রস্ত পান বরজ মেরামতি করার জন্য ৫২০ জন পান চাষীদের ৩ লক্ষ ১৯ হাজার টাকা আর্থিক অনুদান দেওয়া হয়েছে। ১৯৯৯ সালে উত্তর ২৪-পরগনা, দক্ষিণ ২৪-পরগনা, হাওড়া, মেদিনীপুর, মালদা, মুর্শিদাবাদ ও বাঁকুড়া জেলায় অতিরিক্ত বর্ষা, বন্যা এবং ঘূর্ণিঝড়ে পান বরজের ভীষণভাবে ক্ষতি হয়। এই দপ্তর ৩৪ লক্ষ ৩৫ হাজার ৫০০ টাকা বরাদ্দ করেছে এবং এই টাকা বরজ পূণর্নির্মাণের জন্যে জেলা পরিষদের অনুমোদিত ৬৮৭১ জন চাষীর মধ্যে বন্টন করা হবে।

এ ছাড়া, পশ্চিমবঙ্গ সরকার পান চাষীদের উন্নত পান চাষের বিভিন্ন দিক সম্বন্ধে আধুনিক প্রযুক্তি, ধ্যান-ধারণা সম্পর্কে অবহিত করার জন্য বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় ও ভারতীয় উদ্যানপালন গবেষণা পরিষদের উদ্ভাবিত প্রযুক্তিকে কাজে লাগিয়ে প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা করেছেন। পানের উন্নতি, উৎপাদন এবং বিপণনের জন্যে রাজ্য পর্যায়ে পরিষদ আছে যার কাজ—পান উৎপাদনে চাষীদের সমস্যা এবং তার কার্যকর উপদেশ ও গবেষণা, সম্প্রসারণ ও পান চাষের উন্নতির সঙ্গে যুক্ত বিভাগের মধ্যে সেতু বন্ধন করা। এই পরিষদ মেদিনীপুর জেলায় তমলুক-১ এবং পাঁশকুড়া-২ নং ব্লকে পান-বাজার খোলার জন্য অনুমোদন করেছে। এই দপ্তর, তমলুকের কাছে রাধামনিতে একটি পানবাজার স্থাপনের জন্য মেদিনীপুর জেলা পরিষদকে ১৪ লক্ষ ৮৫ হাজার টাকা বরাদ্দ করেছে।

পান পরিবহন আর একটি গুরুত্বপূর্ণ ক্ষেত্র, যেহেতু মোট উৎপাদিত পানের ৭৫ শতাংশ এই রাজ্য থেকে অন্যান্য রাজ্যে যায়। বর্তমানে হাওড়া এবং মেচেদা রেল স্টেশন থেকে রেলওয়ে ওয়াগনের ব্যবস্থা করা হয়েছে যাতে বিভিন্ন গন্তব্যস্তলে পান সুষ্ঠুভাবে পৌছাতে পারে। বেশ কিছুদিন ধরে পান চাষীরা আবেদন করে আসছেন যাতে করে মেচেদাতে মাল তোলার সুবিধার জন্য আরও বেশি সময় গাড়ি থামে এবং দক্ষিণে যাওয়ার সব গাড়ি মেচেদা এবং উলুবেড়িয়া স্টেশনে থামে। রেলওয়ের উর্দ্ধতন কর্তৃপক্ষের সাথে আলোচনার পর বর্তমানে কুর্লা, তিরুপতি এবং ইস্ট কোস্ট এক্সপ্রেস ট্রেন মেচেদা স্টেশনে থামছে এবং গাড়িতে অনেক বেশি জায়গার ব্যবস্থা করা হয়েছে পান পরিবহনের

জন্য। এই দপ্তরের সহযোগিতার ফলস্বরূপ রেলযোগে পান পরিবহন ভাড়া ১০০ কি. মি.-র জন্য প্রতি কুইন্টাল ৩২.১৫ টাকা থেকে কমিয়ে প্রতি কুইন্টাল ২৫.৭৩ টাকা করা হয়েছে।

পশ্চিমবঙ্গে নারিকেল আর একটি অর্থকরি ফসল, বিশেষ করে সমুদ্র উপকূলবর্তী এলাকায়। নারিকেল চাষের এলাকা প্রায় ২৩,৮০০ হেক্টর এবং বার্ষিক উৎপাদন প্রায় ২৭০ লক্ষ নারিকেল। পশ্চিমবঙ্গে বিশেষ বড় নারিকেল বাগান নেই। বাড়ির কাছাকাছি পুকুরে বা খালের ধারে নারিকেল গাছ লাগানো হয়। এই দপ্তর ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের বাগান করার জন্য উৎসাহ দিচ্ছে, যদিও চাষীদের জমির পরিমাণ ০.৫ একরের কম। ১৯৯৮ সালে এই দপ্তর নারিকেল চারা লাগানোর জন্য ২৩,৩৬০টি নারিকেল চারা, তার সঙ্গে ডি. এ. পি. সার বিভিন্ন জেলায় দেওয়া হয়েছে যার আর্থিক মূল্য ৪ লক্ষ ৮৩ হাজার ৬০০ টাকা। ৪৫,০০০ নারিকেল বীজ জেলার ৬টি উদ্যানপালন খামারে রোপন করা হয়েছে এবং উৎপাদিত নারিকেল চারা বিভিন্ন জেলায় বিতরণ করা হয়েছে যার আর্থিক মূল্য ৩ লক্ষ ৮২ হাজার ৫০০ টাকা। ১৯৯৯ সালে, উত্তর ২৪-পরগনা, দক্ষিণ ২৪-পরগনা, হুগলি, কুচবিহার, নদীয়া, জলপাইগুড়ি, বর্ধমান এবং মেদিনীপুর জেলায় উপজাতিদের মধ্যে মোট ২৩,৫৬১টি নারিকেল চারা বিতরণ করা হয়েছে যার মূল্য ৪ লক্ষ ৩৯ হাজার ৯৯২ টাকা। ৬,৮৫,০০০ টাকা ব্যয়ে ৫০,০০০ নারিকেল বীজ সংগ্রহ করা হয়েছে এবং সেগুলি দ্বারা রাজ্যের বাগিচা ফসল খামারগুলিতে নারিকেল চারা উৎপাদন করে ২০০০ সালের জুলাই-আগস্ট মাসে বিলি করা হবে বলে ঠিক হয়েছে। এই দপ্তর ইতিপূর্বেই বিভিন্ন জেলায় জুন-জুলাই ২০০০ সালের মধ্যে বিলি করার জন্য ২ লাখ নারিকেল চারা সংগ্রহ করেছে।

আম একটি উৎকৃষ্ট খাদ্যগুণ যুক্ত প্রয়োজনীয় ভিটামিন ও খনিজ পদার্থ সমন্বিত ফল যা পশ্চিমবঙ্গে বহুল পরিমাণ জমিতে চাষ হয়। যার বাৎসরিক উৎপাদন প্রায় ৪.৩০ থেকে ৫.৩০ লক্ষ মেট্রিক টন। সাধারণত প্রচলিত আমের জাতই যেমন—ফজলি, হিমসাগর, ল্যাংরা, গোপালভোগ, লক্ষ্মণভোগ ইত্যাদি বেশি পরিমাণ জমিতে চাষ করা হয়। অতি দুর্লভ কিছু জাত এখনও মুর্শিদাবাদ জেলাতে পাওয়া যায়। গত এক যুগ ধরে কিছু উন্নত জাত যেমন— আম্রপালি, মল্লিকা, নীলম, নীলফান্‌সো ইত্যাদি জাত এ রাজ্যে বেশ জনপ্রিয় হয়েছে। এই উন্নত জাতগুলো কম দূরত্বে ও কম জায়গাতে বেশি পরিমাণ গাছ লাগানো যায়। প্রচলিত জাতগুলিতে অনিয়মিত ফল দান একটি সাধারণ সমস্যা কিন্তু এই সংকর জাতগুলি নিয়মিত ফল দান করে।

এই দপ্তর গত দু বছর ধরে প্রচলিত জাতের জায়গায় সংকর জাতগুলির কলমের গাছ লাগানোর উপর বিশেষ গুরুত্ব দিয়েছে। ১৯৯৮ সালে ১৯,১৩৬টি ও ১৯৯৯ সালে

১,০৫,০০০টি এরূপ গাছের চারা বিতরণ করা হয়েছে। ২০০০ সালে প্রায় ১,৫০,০০০ চারা ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের মধ্যে বিতরণের ব্যবস্তা করা হয়েছে। সেই সঙ্গে এই সমস্ত গাছের জন্য "বাগিচা অনুদানের" ব্যবস্থা করা হয়েছে। বাংলাদেশ, নেপাল ও ভূটানে পশ্চিমবঙ্গের কিছু আমের রপ্তানি হয় তবে স্থায়িত্ব, ফলের খোসা ও রং আকর্ষণীয় না হওয়ার পাশ্চাত্য দেশগুলিতে আমের ভাল রপ্তানি হয় না।

এই দপ্তর "ভারতীয় উদ্যান অনুসন্দান পরিষদ" থেকে বেশ কিছু সংকর জাত এনেছে যা এই দপ্তরের বিভিন্ন ফার্মে জনিতৃ উদ্ভিদ হিসাবে লাগানো হয়েছে। ৩-৪ বৎসর লাগবে এই গাছগুলি থেকে নতুন চারা তৈরি করতে, আশা করা যায় এই প্রচেষ্টায় পশ্চিমবঙ্গে উন্নতমানের আমের চাষ বাড়ানো যাবে।

গ্রামীণ এলাকায় সস্তায় প্রোটীন সরবরাহের একটি সহজ পন্থা মাশরুম বা ব্যাঙের ছাতার চাষ। চুঁচুড়াতে অবস্থিত মাশরুম উন্নয়ন ও প্রশিক্ষণ সেন্টার—এই চাষের জন্য প্রশিক্ষণ ও বীজ (স্পন) সরবরাহের কাজে নিয়োজিত। চারটি স্বেচ্চাসেবী সংস্থা, যথা—নিমপীঠ (দঃ ২৪-পরগনা), কল্যাণী (নদীয়া), সোনামুখী (বাঁকুড়া) ও বোলপুর (বীরভুম) বিভিন্ন জেলাতে এইরূপ প্রশিক্ষণ দানে নিয়োজিত। এইসব সংস্থা এ পর্যন্ত ২৯১৯ জন উৎসাহী চাষীকে প্রশিক্ষণ দিয়েছে এবং তাদের মধ্যে ২০,০০০ প্যাকেট সার/বীজ সরবরাহ করা হয়েছে যাতে তারা নিজেরা বাণিজ্যিক স্তরে এই চাষ করতে পারে।

উদ্যান পালনের উন্নতির সাথে সাথে বর্তমানের ৮,০০,০০০ হেক্টার সব্জি চাষের এলাকা ২০০০-২০০১ সালে আরও ৯০০০ হেক্টার সম্প্রসারিত হ'বে। হেক্টার পিছু সব্জি চাষে ৩১০টি শ্রমদিবস হিসাবে অতিরিক্ত কর্মসংস্থানের সুযোগ ঘটবে ২৭.৯০ লক্ষ শ্রম দিবস। ২০০০-২০০১ সালে সব্জি উৎপাদন বৃদ্ধি হ'বে ৯৯,৪৪,৫৫০ মেট্রিক টন। একই ভাবে ফল চাষে প্রতি হেক্টারে ৮৫৫টি শ্রম দিবস হিসাবে অতিরিক্ত কর্মসংস্থানের সুযোগ ঘটবে ২১৮.৮৮ লক্ষ শ্রম দিবস। ২০০০-২০০১ সালে ফল গাছের আবাদ সম্পসারিত হ'বে ২৫,৬০০ হেক্টার জমিতে। আনুমানিক উৎপাদন বৃদ্ধি হ'বে ১৬,৬৬,০০০ মেট্রিক টন।

নবম পরিকল্পনায় ভারত সরকার এই রাজ্যে মালদাতে "উষ্ণমন্ডলীয় উদ্যান গবেষণা কেন্দ্র" গড়ার পরিকল্পনা নিয়েছে। রাজ্য সরকার এই উদ্দেশ্যে বর্তমান "আম্র গবেষণাকেন্দ্র" ও তার সংলগ্ন এলাকা (কৃষি বিভাগ) সমেত ৫৬ একর জমি ভারত সরকারকে দেওয়ার সিদ্ধান্ত নিয়েছে। আম্র ও লিচু গবেষণাকেন্দ্র মালদাতে নিম্নলিখিত লক্ষ্যে স্থাপিত হয়েছে—

(ক) এই ফলগুলির মরশুম বৃদ্ধি করার জন্য বিভিন্ন পদ্ধতিতে (স্ট্যাগারিং) ফল চাষ।

(খ) উন্নত মানের দ্বারা উৎপাদন চক্র বৃদ্ধি।

১৯৯৯ সালে পরীক্ষামূলক ভিত্তিতে রাজ্যের সমস্ত জেলার ২০টি ব্লকে "প্ল্যান্ট ক্লিনিক" খোলার প্রকল্প হাতে নেওয়া হয়। সাতটা জেলার জেলা পরিষদ দ্বারা নির্ধারিত জায়গায় "ক্রপ ডাক্তার" প্রকল্পের অন্তর্গত সাত জন উদ্যান পালন বিশেষজ্ঞ নিযুক্ত হয়েছেন। আশা করা যায় যে, বাকি জেলাগুলিতেও তাড়াতাড়ি "ক্রপ ডাক্তার" নিয়োগ করা হবে। এই বিভাগ থেকে "ক্রপ ডাক্তারদের" মাসিক ১,৫০০ টাকা করে নমুনা ভাতা দেওয়া হয়। তারা চাষীদের সাহায্য করার ও উপদেশ দেওয়ার জন্য পঞ্চায়েত দ্বারা নির্ধারিত পারিশ্রমিকও নিতে পারেন। চিহ্নিত জায়গায় "প্ল্যান্ট ক্লিনিক" শুরু করার জন্য এই বিভাগ থেকে প্রয়োজনীয় সরঞ্জাম দেওয়া হয়েছে এবং এইখানে "ক্রপ ডাক্তাররা" থাকবেন চাষীদের দৈনিক চাষ সংক্রান্ত সমস্যার বিষয়ে পরামর্শ দিতে।

এই বিভাগ বিভিন্ন মেলায় ও প্রদর্শনীতে অংশগ্রহণ করেছে বিভাগীয় কাজকর্ম তুলে ধরতে ও উদ্যোগীদের আকর্ষণ করতে। চাষ ও উদ্যানপালনমূলক শিল্পের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকার এই বিষয়টিকে প্রাধান্য দিয়েছে। এই ধরনের অংশগ্রহণ এই বিভাগকে এই রাজ্যের ক্ষুদ্রশিল্প দ্বারা উৎপাদিত তৈরি খাদ্যদ্রব্যের বাজার সংক্রান্ত বিষয়গুলিও তলিয়ে দেখতে সাহায্য করে। শুধুমাত্র দরিদ্র্য মানুষই আধুনিক ও উন্নত শিল্প ও উদ্যানপালন প্রযুক্তিকরণ সম্বন্ধে জানতে পেরে উপকৃত হন না, এই বিভাগ বিভিন্ন সংস্থা ও ব্যক্তির প্রশ্ন ও অুরোধসমূহ ও সংগ্রহ করে ভবিষ্যত পরিকল্পনা তৈরির ক্ষেত্রে সাহায্য লাভ করে। এই বিভাগের সাহায্য সুবিধা সম্বন্ধে সকলকে অবগত করতে বিভাগ থেকে গ্রামীণ মেলা ও প্রদর্শনীর ব্যবস্থাও করা হয়—উদ্যান পালন, ফুল চাষ ও খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পের ওপর। এই বিভাগের পক্ষ থেকে ১৯৯৭-৯৮ সালে গ্রামীণ মেলাসহ ৯টি মেলা ও প্রদর্শনীতে যোগদান করা হয় ও ৭,৩৫,৬২৭ টাকা খরচ করা হয়। ১৯৯৮-৯৯ সালে ৫,২৭,৩৭৭ টাকা খরচ করা হয় ও ১৯৯৯-২০০০ সালে ১৩টি মেলা ও প্রদর্শনীতে যোগদান করা হয় ও ৮,০৮,৫০০ টাকা খরচ করা হয়।

পশ্চিমবঙ্গে যথেষ্ট পরিমাণে আনারস চাষ হওয়া সত্ত্বেও এবং বাইরের দেশে চাহিদা থাকা সত্ত্বেও দুর্ভাগ্যক্রমে প্রায় দুই দশক ধরে কোনও আনারস রপ্তানি করা হয়নি। "এম. এম. জে. এক্সপোর্টস প্রাঃ লিঃ" ফলতায় স্পেনের একটি কোম্পানির সহয়োগিতায় একটি আনারস প্রক্রিয়াকরণ প্রকল্প তৈরি করার সিদ্ধান্ত নিয়েছিল। কিন্তু এই প্রকল্পটি ব্যর্থ হয়েছে কারণ, আমাদের দেশ থেকে ইউরোপীয় দেশে আনারস ও অন্যান্য ফল

চালান করার "প্রেট চার্জ" অত্যন্ত বেশি। তুলনামূলকভাবে, অন্যান্য আনারস উৎপাদনকারী দেশের, যেমন— মালায়শিয়া, থাইল্যাণ্ড, ফিলিপিন্স্ ও ইন্দোনেশিয়া-র "ফ্রেট চার্জ" বেশ কম। বিষয়টি কেন্দ্রীয় সরকারের কাছে তুলে ধরা হয়েছিল এবং রাজ্যের মুখ্যমন্ত্রী কেন্দ্রের চাষ ও বাণিজ্য মন্ত্রীদের কাছে লেখা সত্ত্বেও কোনও ফল হয়নি। এই চিঠিগুলির অনুলিপি বিভাগের "অ্যাডমিনিস্ট্রেটিভ বুকে" দেওয়া আছে।

ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা বাণিজ্যিক উদ্যানপালনের প্রতি আকৃষ্ট হচ্ছেন। যারা সবজি ও ফুলসহ ফলের বড় ও ছোট বাগান তৈরি করতে উৎসুক, সেই চাষীদের জন্য বিভাগ থেকে একটি প্রকল্প তৈরি করা হয়েছে। এই প্রকল্পের জন্য ০.৫ একর থেকে ৩ একর অবধি জমি দরকার। চাষীরা চাষ খরচের ৫০ শতাংশ আর্থিক সাহায্য পাবেন—প্রথম বছরে ০.৫ একর প্রতি অনূর্ধ্ব ৪,০০০ টাকা এবং দ্বিতীয়, তৃতীয় বছরে অনূর্ধ্ব ২,০০০ টাকা ০.৫ একর প্রতি। এছাড়া জলের উৎস বা "পলি-গ্রিন হাউস" তৈরির খরচের ৫০ শতাংশ "গ্র্যান্ট" হিসাবে চাষীদের দেওয়া যাবে, অনূর্ধ্ব ৬,০০০ টাকা এই ধরনের বাগান তৈরির অর্থনৈতিক দিক সম্বন্ধে চাষীদের অবগত করার জন্য বিভাগীয় ভাবে একটি উদ্যান পালনের নমুনা প্রকল্প বই বার করা হয়েছে ইংরাজি এবং বাংলাতে। এটি একটি চালু প্রকল্প এবং এখনও অবধি ২৭৭ জন চাষী এই বিভাগের অনুদান পেয়েছেন।

উদ্যান পালনের বিভিন্ন দিক দিয়ে সামগ্রিকভাবে "ডেটাবেস" প্রস্তুত করা প্রয়োজন। যাতে উন্নয়নমূলক পরিকল্পনা ও প্রক্রিয়া তৈরি করা যায়। বিভাগ থেকে এগ্রিকালচারাল ফাইনান্স কর্পোরেশনকে দায়িত্ব দেওয়া হয়েছে রাজ্যের সমস্ত জেলায় বর্তমান উদ্যান পালনের ও খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পের অবস্থার সমীক্ষা ও পর্যালোচনা করে ভবিষ্যত উন্নয়ন সম্বন্ধে পরামর্শ যোগাতে। পরিকল্পনা করার সময় উপযুক্ত তথ্য হাতে থাকলে কার্যকর সংকল্প নেওয়া যায়। এই সমীক্ষার উপর ভিত্তি করে সমস্ত জেলার উদ্যান পালন সম্বন্ধে "ডেটাবেস" তৈরি হয়েছে। এর সারা "অ্যাডমিনিস্ট্রেটিভ রিপোর্টে" আছে। এতে সুবিধা হবে ব্যবস্থাপনা সংক্রান্ত পরিকল্পনা করতে বীজ ও চারা সম্বন্ধে, (খ) "ইনপুট" যোগান কেন্দ্র সম্বন্ধে এবং (গ) পোস্ট-হারভেস্ট ইউনিট" ইত্যাদি সম্বন্ধে। আই-উইন, আই. সি. আই. সি. আই.-এর যৌথ উদ্যোগে ডব্লুবি. আই. ডি. সি. রাজ্যে খাদ্য প্রক্রিয়াকরণ-এর সম্ভাবনার ওপর একটি পুস্তিকা প্রণয়ন করেছে।

এই দপ্তর পান ও আম চাষের ওপর তথ্যচিত্র নির্মাণের ভার দিয়েছেন ফিল্ম মেকারস্ কনসরটিয়ামকে। এই তথ্যচিত্রগুলি বিভিন্ন জেলার চাষীদের কাছে দেখানো হবে পান ও আম চাষের উন্নতিকল্পে।

গত দশ বছরে প্রতি একরে ফুল চাষ প্রায় তিন গুণ বেড়েছে। বর্তমানে প্রায় ১১,৩০০ হেক্টর জমিতে ফুল চাষ হয় এবং রাজ্যে ৬৪,৯৫০ মেট্রিক টন ফুল উৎপন্ন হয়। এই ফুলচাষে নিযুক্ত রাজ্যের ৪৫,০০০টি ফুল চাষী পরিবার এবং রাজ্যে বছরে ফুল কেনা-বেচা হয় গড়ে প্রায় ৭৯ কোটি টাকার। এই দপ্তরের অনুরোধে আই-উইন এই রাজ্যে ফুলচাষের সম্ভাবনায় বিভিন্ন দিক সমীক্ষা করেছিলেন। এই দপ্তর পাঁশকুড়ায় (মেদিনীপুর জেলায়), একটি পূর্ণাঙ্গ ফ্লাওয়ার কমপ্লেক্স গড়ে তোলার কাজ প্রায় সমাপ্ত করে এনেছেন। এতে থাকবে ফুল নীলামের বাজার, বিভিন্ন ফুলের জন্য শীতলীকরণ কক্ষ, ধোওয়া ও সুকানোর ব্যবস্থা, শূণ্যে ও বাতাসে প্যাকিং করার ব্যবস্থা, সার/কীটনাশক বিক্রির ব্যবস্থা, রাতে থাকার জন্য কমিউনিটি/ ডরমিটারি হল (লকারের সুবিধাসহ) অপিসের স্থান, অতিথিনিবাস, মিটিং হল, খুচরা ও পাইকারি ব্যবসায়ীদের বসে বিক্রি করার জায়গা, জল সরবরাহ, স্যানিটেশন ব্যবস্থা ইত্যাদি। ফুলচাষীদের সাহায্য করার জন্য উন্নতমানের উচ্চফলনশীল বীজ, ফুলচারা, সার, কীটনাশক ও কারিগরি সাহায্য দেওয়া হবে।

রাজ্যে ও রাজ্যের বাইরে এছাড়া যে সমস্ত ফুলচাষী, ফুল রপ্তানি করবেন তাদের ফুল ও প্যাকিং করা গুদামজাত করার জন্য স্থান দেওয়া হবে। এই কমপ্লেক্স থেকে হিমায়িত অবস্থায় প্যাকিং করা ফুল যাতে তারা বিভিন্ন দেশে রপ্তানি করতে পারেন তার জন্য ফুলচাষীদের কলকাতা বিমানবন্দর পর্যন্ত পাঠানোর সহায়তা দেবেন এই রাজ্য। এই কমপ্লেক্স তৈরির জন্য আনুমানিক তিন বছর সময় লাগবে এবং ব্যয় হবে প্রায় সাত কোটি টাকা।

১৯৯৮-৯৯ সালে এই দপ্তর বন্যা, অতিবর্ষন ও জড়ে ক্ষতিগ্রস্থ ২০০ জন ফুল[illegible] ১ লক্ষ ৮৪ হাজার টাকা দিয়েছেন আর্থিক সাহায্য হিসাবে। ১৯৯৯-২০০০ [illegible]৬৫৩ জন ফুলচাষীদের (বাগিচা) ২২,৯৫,৯০০ টাকা আর্থিক সাহায্য দেওয়া [illegible]ছে তাদের বন্যা, ঝড়, সুপারসাইক্লোন বিধ্বস্ত অচার্ড নতুন করে গড়ে তোলার জন্য। অনুরূপভাবে কেন্দ্রীয় প্রকল্পে ফুলচাষের কার্যকলাপ বাড়ানোর ও উন্নতি করার জন্য মাথা পিছু ১,০০০ টাকা করে ৭৬০ জন ফুলচাষীদের মোট ৭,৬০,০০০ টাকা আর্থিক সাহায্য দেওয়া হয়েছে।

উদ্যান পালন বিভাগে এই দপ্তর নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনার অবশিষ্ট বছরগুলিতে নিম্নলিখিত প্রকল্পগুলি রূপায়ণের সিদ্ধান্ত নিয়েছে ঃ—

(১) উদ্যানপালনকে গ্রামের বেকারদের কাছে বিশেষত, ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের কাছে কর্মপ্রসারণ ও আয়ের উৎস হিসেবে আকর্ষণীয় করে

তুলতে হবে ;

(২) কৃষিক্ষেত্রে উপযুক্ত কাঁচামাল ব্যবহার করে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের আয় বৃদ্ধি ;

(৩) খাদ্য-প্রক্রিয়াকরণ শিল্পের সমস্ত ক্ষেত্রে খাদ্য দ্রব্যের অপচয় হ্রাস করার জন্য প্রক্রিয়াজাত খাদ্যের গুদামজাতকরণ, সরবরাহ্ ও প্রক্রিয়াকরণের কাজের উন্নতির জন্য বিভিন্ন প্রচেষ্টা ;

(৪) খাদ্য-প্রক্রিয়াকরণ শিল্পে উন্নত প্রযুক্তির প্রবর্তন ও ব্যবহার ;

(৫) প্রক্রিয়াকরণের ক্ষেত্রে উন্নত প্যাকেজিং ব্যবহার করে উন্নয়ন ও গবেষণামূলক কাজ নিশ্চিন্ত করা ;

(৬) শিল্পক্ষেত্রে নির্ধারিত নীতি রূপায়ণের জন্য সহায়তা প্রদান, উন্নতিকল্পে উদ্যোগী পদক্ষেপ, গুণগত মান সম্পন্ন উৎপাদন বৃদ্ধির জন্য কারিগরি ও পরিকাঠামোগত সহায়তা ;

(৭) ফলন বাড়ানোর জন। উচ্চফলনশীল সংকর বীজ ও চারা গাছের ব্যবহার;

(৮) এই্ দপ্তরের অন্তর্গত বাগিচা ফসল খামারগুলিতে উচ্চফলনশীল গাছ রোপণ করা হচ্ছে যাতে করে রাজ্যের ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের মধ্যে যথেষ্ট পরিমাণে উন্নতমানের উচ্চফলনসীল বাগিচা ফসলের চারা গাছ বিলি করা যায়।

খাদ্য প্রক্রিয়াকরণ প্রভাবে এই্ দপ্তর নিম্নলিখিত কাজগুলি চালিয়ে যাবে—

(১) প্রকল্প সনাক্তকরণ ও প্রস্তাবনা ;

(২) অনুমোদন ও প্রযুক্তিগত সহায়তা ;

(৩) কাঁচামাল প্রাপ্তির সম্ভাবতার উপর তথ্য ;

(৪) অর্থ, তড়িৎ ও ভূমি ব্যবহারের অনুমতি সংক্রান্ত ব্যাপারে এস্কর্ট সার্ভিসের প্রয়োগ ;

(৫) উৎপাদনের বিপণন ও রপ্তানির উপর তথ্য ;

(৬) উৎপাদন উন্নয়নের ক্ষেত্রে তথ্য এবং চারা গাছের সমস্যার জন্য পটুতা বৃদ্ধি করতে উপযুক্ত প্রশিক্ষণ ;

(৭) কলকব্জা ও যন্ত্রপাতির ব্যবহারে তথ্য এবং সহায়তা ;

(৮) বর্তমান শিল্পগুলির প্রসারতা/আধুনিকীকরণের ব্যাপারে সহায়তা ;

(৯) ন্যাশনাল হরটিকালচার বোর্ড এবং ভারত সরকারের খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প মন্ত্রণালয় ও 'অ্যাপিডা' হইতে নানাবিধ সহায়তা প্রদান।

(১০) যৌথ উদ্যোগের প্রকল্প ও বৈদেশিক সহায়তার জন্য প্রয়োজনে পরামর্শ দান।

খাদ্য প্রক্রিয়াকরণ ক্ষেত্রে রাজ্য সরকারের তৈরি অনুকূল পরিস্থিতি দেশি ও বিদেশি শিল্পোদ্যোগীদের খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প স্থাপরে প্রতি প্রবল আগ্রহান্বিত করে তুলেছে। মাছ, মাংস, দুগ্ধজাত দ্রব্য, ফল, সবজি প্রভৃতি বিভিন্ন জিনসের প্রক্রিয়াকরণের উদ্দেশ্যে অনেকগুলি বহুমুখী খাদ্য প্রক্রিয়াকরণ সংস্থা গড়ে উঠেছে। এছাড়া পশ্চিমবঙ্গ শিল্প নিগমের অধীনে "এক জানলা অনুমোদন" পদ্ধতিরও ব্যবস্তা করেছে এই বিভাগ। এই উদ্দেশ্যেই এই বিভাগ ভারত সরকারের খাদ্য প্রক্রিয়াকরণ মন্ত্রালয়ের আঞ্চলিক অফিস ও বাণিজ্য মন্ত্রালয়ের অধীনস্থ 'অ্যাপিডা' (কৃষিজাত দ্রব্যের রপ্তানি উন্নয়ন সংস্থা)—এই দুটি অফিসকে বিভাগের পাশেই ('ময়ূর' ভবনের একই তলায়) স্থান দেওয়া হয়েছে।

এই বিভাগ শিল্পোদ্যোগীদের সাহায্যার্থে সমস্ত গুরুত্বপূর্ণ জেলাগুলিতে বিনিয়োগের দ্বারা প্রাপ্য সুযোগ-সুবিধা সংক্রান্ত তথ্যাবলী লিপিবদ্ধ করেছে। উপরন্তু এই বিভাগ "কেন্দ্রীয় ফুড টেকনলজি গবেষণা কেন্দ্র মহিশুর"—এই সংস্থা থেকে ১৭টি স্বল্প বিনিয়োগের খাদ্য প্রক্রিয়াকরণ প্রযুক্তি সংগ্রহ করেছে যাতে এ রাজ্যের ক্ষুদ্র ও মাঝারি শিল্পোদ্যোগীরা উন্নত প্রণালীর সাহায্য নিতে পারেন। এত দিনে এ রাজ্যের নিজস্ব সুযোগ-সুবিধাগুলির সাথে সবাই পরিচিত হয়েছেন। সুবৃহৎ অন্তর্দেশিয় বাজারে, বর্হিবিশ্বের সাথে উপযুক্ত যোগাযোগ ব্যবস্থা পর্যাপ্ত বিদ্যুৎ, জল প্রভৃতি ক্ষেত্রে আমাদের শক্তি অনস্বীকার্য। খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পের উন্নতির সঙ্গে কৃষিকার্যে নিয়োজনের দ্বারা জীবিকা নির্বাহের ব্যাপারটিও ওতপ্রোতভাবে জড়িত। সে কারণেই আমরা এই ক্ষেত্রটিকে অগ্রাধিকার দিয়েছি। বর্তমানে পশ্চিমবঙ্গে ৮০৫৪টি ক্ষুদ্র ও ৬০টি বৃহৎ খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পসংস্থা কাজ করে চলেছে।

২৯শে ফেব্রুয়ারি, ২০০০ পর্যন্ত এই বিভাগ মোট ৭৮,০৮৯ লক্ষ টাকার বিনিয়োগের ১৪৮টি খাদ্য প্রক্রিয়াকরণ প্রকল্পের প্রস্তাব পেয়েছে। এর মধ্যে ৬২,৪৯১ লক্ষ টাকা বিনিয়োগ মূল্যের ৮১টি প্রস্তাব অনুমোদন পেয়েছে। ৭১টি অনুমোদিত প্রস্তাব কেন্দ্রীয়

সরকারের কাছে পাঠানো হয়েছে কারণ এই প্রকল্পগুলিতে প্রস্তাবিত কেন্দ্রীয় সরকারের সহযোগিতার পরিমাণ ২,৩৫৮ লক্ষ টাকা।

এই বিভাগ ৬০টি মাংস বিক্রয়ের দোকান স্থাপনের জন্য কলকাতা পুরসভাকে ১০ লক্ষ টাকা দিয়েছে। এই প্রকল্পের উদ্দেশ্যে কলকাতার বিভিন্ন বাজারে গ্রাহকদের কাছে স্বাস্থ্যসম্মত পদ্ধতিতে কাটা মাংস পৌঁছে দেওয়া।

সম্প্রতি হাওড়ায় মৌরিগ্রামে মেসার্স ফ্রিগেরিও কনসার্ভ অ্যালানা লিমিটেড নামের একটি বেসরকারি সংস্থা একটি আধুনিক মহিষের কসাইখানা ও মাংস প্রক্রিয়াকরণ শিল্প সংস্থাপন করেছে যার বিনিয়োগ মূল্য ৮০ কোটি টাকা। পরীক্ষামূলকভাবে সংস্থাটিতে উৎপাদন করাও হয়েছে। বর্তমানে পশ্চিমবঙ্গ পশু নিধন আইন ১৯৫০-এর কিছু সংশোধন করার প্রয়োজন অনুভূত হয়েছে এবং এর জন্য রাজ্য সরকারের পশু সম্পদ উন্নয়ন বিভাগ প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করছে। একই সংস্থা দুর্গাপুরেও অনুরূপ একটি উদ্যোগ গড়ে তুলতে আগ্রহী ও সেই উদ্দেশ্যে বিধিবদ্ধ ব্যবস্থা নেওয়া হচ্ছে।

৭। বিভিন্ন জেলার সাতটি বিভিন্ন বেসরকারি সংস্থা খাদ্য-প্রক্রিয়াকরণের ব্যাপারে প্রশিক্ষণ কেন্দ্রের ব্যবস্থা করেছে। এগুলির উদ্দেশ্য গ্রামাঞ্চলে ছোট ছোট শিল্পোদ্যোগী গড়ে তোলা ও উন্নত পদ্ধতির সাথে জনসাধারণের পরিচয় ঘটানো। স্থানীয়ভাবে উৎপন্ন কাঁচামালের সহায়তায় তফসিল জাতি/উপজাতি/অনগ্রসর জাতি ও মহিলাদের অগ্রাধিকারের ভিত্তিতে এইসব প্রশিক্ষণের ব্যবস্থা করা হচ্ছে। এ ব্যাপারে ভারত সরকারের খাদ্য-প্রক্রিয়াকরণ মন্ত্রনালয় ১৯.২১ লক্ষ টাকার আর্থিক সহায়তার ব্যবস্থা করেছে।

কৃষি বিপণন বিভাগের ২৩টি উৎপাদন ও প্রশিক্ষণ কেন্দ্র ছাড়াও এই বিভাগ এই ধরনের চারটি কেন্দ্রের প্রতিটিকে ২.৫০ লক্ষ টাকার সাহায্য করেছে (বর্ধমান, মালদা, হাওড়া ও দক্ষিণ চব্বিশ পরগনায় একটি করে কেন্দ্র) এছাড়া বীরভূম জেলা পরিষদ মুর্শিদাবাদ জেলা পরিষদ ও বোলপুরের এমহার্স্ট ইনস্টিটিউট নামের একটি বেসরকারি সংস্থা—প্রত্যেকে এই বিভাগ থেকে ৫.৫০ লক্ষ টাকা করে আর্থিক অনুদান পেয়েছে খাদ্য-প্রক্রিয়াকরণ শিল্পের একটি করে উৎপাদন ও প্রশিক্ষণ কেন্দ্র বোলপুর ও বহরমপুরে স্থাপনের জন্য।

এই বিভাগের অধীনস্থ দক্ষিণ চব্বিশ পরগনার রাজপুরের উৎপাদন ও প্রশিক্ষণ কেন্দ্রটির আধুনিকীকরণ হচ্ছে ও এটিকে স্থানান্তরিত করা হচ্ছে দক্ষিণ চব্বিশ পরগনার বামুনঘাটায়। ঐ একই জায়গায় সমস্ত আধুনিক যন্ত্রপাতি ও প্রয়োজনীয় সাজসরঞ্জামসহ একটি বহুমুখী উৎপাদন ও প্রশিক্ষণ কেন্দ্র স্থাপনের পরিকল্পনা নেওয়া হয়েছে। ঐ কেন্দ্রে উদ্যানপালন ও খাদ্য প্রক্রিয়াকরণ উভয় ক্ষেত্রেই প্রশিক্ষণের ব্যবস্থা থাকছে।

আনুমানিকভাবে প্রকল্পটির জন্য খরচ হবে সাড়ে চার কোটি টাকা। রাজ্য পরিকল্পনা বোর্ড প্রকল্পটিকে অনুমোদন দিয়েছে। কেন্দ্রটিতে বিভিন্ন বীজের ঝাড়াই, বাছাই ও মান নির্ণয়ের ব্যবস্থা থাকবে, মশলা তৈরি ও প্যাকেটজাত করার ব্যবস্থা থাকবে ও একটি 'টিস্যু কালচার' ল্যাবরেটরি স্থাপন করা হবে বিভিন্ন টিস্যু ক্যাচারের চারা উৎপন্নের জন্য টিস্যু কালচার ল্যাবরেটরির মধ্যে প্ল্যান্ট হার্ডেনিং কমপ্লেক্স থাকবে যাতে গবেষণাগারে উৎপাদিত চারাগুলিকে লালনপালন ও বৃদ্ধি করা যায় এই প্রকল্পের পাশের জমিতে একটি পলি গ্রীণ হাউস গড়ে তোলার জন্য ঠিক করা হয়েছে যাতে করে বিভিন্ন সবজিগুলির অধিক ফলনশীলতার জন্য গবেষণা চালানো যায়। এছাড়া একটি ক্ষুদ্র আধুনিক খাদ্য-প্রক্রিয়াকরণ কারখানাও গড়ে তোলা হবে। নবীন শিল্পোদ্যোগীদের এই কেন্দ্রে প্রশিক্ষণ দেওয়া হবে, খাদ্য-প্রক্রিয়াকরণ শিল্প স্থাপনের জন্য। এছাড়া উদ্যান পালনের আধুনিক উন্নত প্রক্রিয়াগুলি যাতে উপযুক্ত প্রচার পায় সেজন্যও প্রশিক্ষণের ব্যবস্থা করা হবে এই কেন্দ্রে।

ভারত সরকারের পরিকাঠামো উন্নয়ন কর্মসূচির অধীন রাজ্য সরকারে সহায়তায় হুগলি জেলার ডানকুনির নিকটে ৫৩০ একর জমিতে সাধারণ সুযোগ-সুবিধা যেমন জলসরবরাহ শীততাপনিয়ন্ত্রিত সংরক্ষণ, বিদ্যুতের যোগান, বর্জ্য পদার্থের পরিশোধন প্ল্যান্ট, আধুনিক গবেষণাও উন্নয়ন কেন্দ্রসহ একটি আদর্শ "খাদ্য উদ্যান" (ফুড পার্ক) উন্নয়ন করা হ'চ্ছে। একই ক্ষেত্রে ২১৫টি বিভিন্ন প্রকারের খাদ্য-প্রক্রিয়াকরণ শিল্পের বন্দোবস্ত সমন্বয় করা হবে। এই প্রকল্পের বুনিয়াদি সাধারণ পরিকাঠামো গঠনের জন্য বারত সরকার তিন কোটি টাকা অনুমোদন করেছেন এর মধ্যে ৭৫ লক্ষ টাকা প্রদান করেছেন। এই টাকায় খাদ্য-প্রক্রিয়াকরণ শিল্পের প্রয়োজনীয় পরিশ্রুত জল শ্রীরামপুর ওয়াটার ওয়ার্কস থেকে সরবরাহ করার জন্য পাইপ লাইন বসানোর কাজে ব্যবহার করা হয়েছে। সি. এম. ডব্লু. এস. এ. (CMWSA) এই পাইপ লাইন পাতানোর কাজ করেছেন। ২০০০ সালের এপ্রিল মাসের মধ্যে সংগঠক (প্রোমোটার)-এর পক্ষে রাজ্য সরকার প্রথম পর্যায়ে ১৫৩ একর জমি অধিগ্রহণ করতে চলেছেন। অর্থাৎ জমির মোট মূল্যের ৫০ শতাংশ ১৭৬ লক্ষ টাকা বর্তমান মালিকদের দেওয়ার জন্য সংগঠককে জেলা ভূমি অধগ্রহণ কালেকটারের নিকট জমা দিতে বলা হয়েছে।

এই দপ্তর বিবিধ দায়-দায়িত্ব পঞ্চায়েত-এর বিভিন্ন স্তরে হস্তান্তরিত করার বিষয়ে উন্নয়ন ও পরিকল্পনা দপ্তর, পঞ্চায়েত এবং গ্রামীণ বিকাশ দপ্তর একত্রে নিষ্পত্তি করতে চলেছে। পঞ্চায়েত কর্তৃপক্ষ এই দপ্তরের যে কর্মসূচিগুলি এখন দেখভাল করছেন ঃ

(১) স্বর্ণজয়ন্তী গ্রাম স্ব-রোজগার যোজনার উদ্যানপালন ও খাদ্য-প্রক্রিয়াকরণের সকল বিষয়।

(২) মিনিকিট বিতরণ, বাগিচা গঠনে অনুদান, কৃষকের জমিতে প্রদর্শনী ক্ষেত্র, (আলু ব্যতিরেকে) ফল, ফুল, সব্জি, শোভাবর্ধক গাছ, মশলা, ওষধি ও সুগন্ধি গাছ, কন্দ ও মূল জাতীয় ফসল পান, আবাদি ফসল যেমন নারিকেল, সুপারি, মাশরুম এবং উদ্যানজাত ফসলের উন্নয়নমূলক কাজে বেনিফিসিয়ারি নির্বাচন ও সনাক্তকরণ সংক্রান্ত সকল কাজ।

(৩) উদ্যানজাত ফসল বিপণনের জন্য পরিকাঠামো গঠন ও রক্ষণাবেক্ষণ।

(৪) উদ্যানপালনের সঙ্গে যুক্ত কৃষকদের সামাজিক নিরাপত্তা বিষয়।

এই দপ্তরের প্রশাসনাধীন পশ্চিমবঙ্গ রাজ্য খাদ্য প্রক্রিয়াকরণ এবং উদ্যান পালন উন্নয়ন নিগম লিমিটেড-এর কর্মকান্ডকে বহুমুখী করা হয়েছে। নতুন স্থাপিত এই বিভাগের আধিকারিক ও কর্মীসংখ্যার স্বল্পতার কারণে এই সরকার নিয়ন্ত্রণাধীন সংস্থাটিকে বিভাগে হয়ে বীজ, চারা, সার সংগ্রহ, বন্টনসহ অনেক কাজ গ্রামীণ এলাকায় পঞ্চায়েত স্তর পর্যন্ত করতে বলা হয়েছে। ১৯৯৮-৯৯ সালের মধ্যবর্তী সময় থেকে নিগমের কাজকর্মের গতি ত্বরান্বিত হচ্ছে। এই নিগমের কর্মকান্ডের পরিধি উদ্যানপালন ও খাদ্য প্রক্রিয়াকরণ উন্নয়নের বিবিধ ক্ষেত্রে প্রসারিত হচ্ছে। বিভিন্নমুখী কর্মকান্ডে নিয়োজিত হয়ে এই নিগম, প্রকল্প তৈরি ও রূপায়ণে সক্ষম হচ্ছে যেমন বামনগাটায় সুসংহত খাদ্য প্রক্রিয়াকরণসহ প্রশিক্ষণ কেন্দ্র, রাজ্য উদ্যানপালন খামারগুলোর রক্ষণাবেক্ষণ, মেরামতি সংস্কার ও নির্মাণ কাজ। রাজ্য সরকারের কনস্ট্রাকশন বোর্ড ডাইরেক্টরেটের অবসরপ্রাপ্ত মুখ্য বাস্তুকারকে চুক্তির ভিত্তিতে এই নিগম পরামর্শদাতা প্রকল্প বাস্তুকার হিসাবে নিয়োগ করেছেন। বর্তমানে এই নিগম বিভাগের সকল কর্মসূচি রূপায়ণের কর্ম পরিকল্পনার সঙ্গে সংযুক্ত। জেলা প্রশাসন ও পঞ্চায়েত-এর সঙ্গে নিবিড় যোগাযোগ রেখে বীজ সংগ্রহ, প্যাকিং, ফল, গাছ, নারিকেল চারা নারকেল বীজ সংগ্রহ পরিবহন ও গ্রামপঞ্চায়েত-এর স্তর পর্যন্ত বিতরণসহ দপ্তরের অন্যান্য উন্নয়নমূলক কাজে নিয়োজিত। বিভিন্নমুখী কর্মকান্ড শুরু করার পর এই নিগম ৪০০ লক্ষ টাকার ব্যবসা করেছে যেটা ১৯৯৫-৯৬ সালে ছিল ১.৮৭ লক্ষ টাকা এখানেই কৃতিত্ব নির্দেশিত হচ্ছে। নিগম তার কর্মিদের বেতন দেওয়ার জন্য রাজ্য সরকারের শেষবারের মতো আবেদন করেছিল ১৯৯৮ সালের জুলাই মাসে। ১৯৯৮ সালের আগস্ট মাস থেকেই নিগম তার ব্যয়ভার বহন করছে তার নিজের ব্যবসা থেকেই। নিগম ১৯৯৭-৯৮ সালে প্রথম ৯.৫১ লক্ষ টাকা কার্যকর লাভ শুরু করেছে এবং পরবর্তী ১৯৯৮-৯৯ লাভ হয় ১১.০৭ লক্ষ টাকা। এটা আশা করা যায় ৪০০ লক্ষ টাকার ব্যবসায়িক লেনদেন থেকে ৩৫ লক্ষ টাকা লাভ হবে ১৯৯৯-২০০০ সালে।

এটা স্বীকৃত যে, এই বিভাগ সেবামূলক কার্যে নিয়োজিত। এই দপ্তর বয়োজ্যেষ্ঠ, অভিজ্ঞ কৃষি ও উদ্যান পালন বিশারদদের কাজে লাগানোর সম্ভাব্যতা অনুসন্ধান করে চুক্তির ভিত্তিতে উন্নয়নমূলক প্রকল্প পরিকল্পনা রচনা ও রূপায়ণের কাজে নিয়োজিত করেছে। রাজ্যের অর্থনৈতিক উন্নতি এবং শক্তিশালী কর্ম্মসংস্থান সৃষ্টির ক্ষেত্র হিসাবে উদ্যান পালন ও খাদ্য-প্রক্রিয়াকরণ একটি অন্যতম গুরুত্বপূর্ণ উপাদান। এটা একমাত্র সম্ভব বিধানসভার সমস্ত মাননীয় সদস্যদের ঐক্যবদ্ধ প্রচেষ্টা ও সক্রিয় সহযোগিতার ফলেই। আমি এই সভার মাননীয় সকল সদস্যদের কাছে গঠনমূলক সকলপ্রকার সুপারিশ গ্রহণ করতে প্রস্তুত আমাদের প্রচেষ্টার সার্থক রূপায়ণের স্বার্থে।

আমি আশাবাদী, রাজ্যের কাদ্য-প্রক্রিয়াকরণ ও উদ্যান পালনের উন্নতির স্বার্থে মাননীয় সদস্যগণ অনুগ্রহপূর্বক ২০০০-২০০১ সালের প্রস্তাবিত ব্যয়-বরাদ্দ বিবেচনা ও অনুমোদন করবেন।

## DEMAND No. 57

### Major Heads : 2425—Co-operation, 4425—Capital Outlay on Co-operation and 6425—Loans for Co-operation

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 74,39,54,000 only be granted for expenditure under Demand No. 57, Major Heads : "2425—Co-operation, 4425—Capital Outlay on Co-operation and 6425—Loans for Co-operation" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 24,55,05,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Bhakti Bhusan Mondal on Demand No. 57 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ২০০০-২০০১ সালের জন্য ৫৭ নং দাবি অধীন '২৪২৫—সমবায়', '৪৪২৫—সমবায়ে মূলধন বিনিয়োগ' এবং '৬৪২৫—সমবায় সমিতিসমূহকে ঋণদান'—এই খাতগুলিতে মোট ৭৪,৩৯,৫৪,০০০ (চুয়াত্তর কোটি উনচল্লিশ লক্ষ চুয়ান্ন হাজার) টাকা ব্যয়বরাদ্দের দাবি মঞ্জুর করার জন্য আবেদন করছি ইতিপূর্বে

অন্তর্বর্তী ব্যয়ের জন্য অনুমোদিত ২৪,৫৫,০৫,০০০ (চব্বিশ কোটি পঞ্চান্ন লক্ষ পাঁচ হাজার) টাকা এই প্রস্তাবের অন্তর্ভুক্ত।

এই রাজ্যে আমাদের সরকার সমবায় আন্দোলনের প্রকৃত পরিকাঠামোর গুণগত এবং আয়তনগত পরিবর্তন কার্যকর করতে সম্পূর্ণভাবে দৃঢ়প্রতিজ্ঞ। একে কার্যকর করতে সমাজের সমস্ত স্তরের সমবায় প্রতিষ্ঠাকল্পের দিকে সাধারণ মানুষের অধিকতর অংশগ্রহণ বিশেষত সমাজের দুর্বলতর শ্রেণীকে নিশ্চিত করা হচ্ছে। বিশেষভাবে পরিকল্পিত সর্বাত্মক কর্মসূচিগুলি যা লাভজনক অর্থনৈতিক কাজকর্ম, চাকুরি সংস্থান, সম্ভাবনাপূর্ণ গ্রামীণ উৎপাদনশীলতা এবং আত্মনির্ভরশীলতা সৃষ্টি করতে সক্ষম, সেগুলি বাস্তবায়িত করার জন্য কাজ চলছে।

ক. স্বল্পমেয়াদি ঋণক্ষেত্র

১। *সর্বজনীন সদস্যভুক্তি প্রকল্প*

এটি একটি অন্যতম গুরুত্বপূর্ণ প্রকল্প। এর লক্ষ্য সমাজের দুর্বলতর শ্রেণীভুক্ত মানুষদের সমবায়ের আওতায় নিয়ে আসা, যাতে ওই সকল মানুষ বিভিন্ন সমবায়ের সুবিধা ভোগ করতে পারে। এই প্রকল্পের মাধ্যমে সমবায় প্রতিষ্ঠানের সদস্যভুক্তির জন্য প্রারম্ভিক 'শেয়ার' কিনতে যে অর্থের প্রয়োজন হয় তা অনুদান হিসাবে দেওয়া হয়। ১৯৯৮-৯৯ সালের শেষ পর্যন্ত এই প্রকল্পে মোট ১২ লক্ষ ৬২ হাজার সদস্যভুক্তি হয়েছে। ১৯৯৯-২০০০ সালে অতিরিক্ত ৫০ হাজার নতুন সদস্যভুক্ত করা হবে।

২০০০-২০০১ সালে আরও অতিরিক্ত ৮০ হাজার নতুন সদস্যভুক্তির জন্য ৪০ লক্ষ টাকা বাজেট বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

২। *স্বল্পমেয়াদি ঋণদান*

বিনিয়োগের ব্যাপারে স্বল্পমেয়াদি ঋণদানের ক্ষেত্রে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে। গত আর্থিক বর্ষে (১৯৯৮-৯৯) ২৪৩ কোটি ৬৩ লক্ষ টাকা দাদন দেওয়া হয়েছে, যেখানে লক্ষ্যমাত্রা ছিল ২৩০ কোটি টাকা। ১৯৯৯-২০০০ সালে ৩১. ১২. ৯৯ পর্যন্ত ২০০.৪২ কোটি টাকা বিনিয়োগ করা হয়েছে যেখানে লক্ষ্যমাত্রা হল ২৬০ কোটি টাকা। আশা করা যাচ্ছে, লক্ষ্যমাত্রা পূরণ করা সম্ভব হবে। ২০০০-২০০১ সালে এ জন্য লক্ষ্যমাত্রা রাখা হয়েছে ২৮০ কোটি টাকার। আদায়যোগ্য মোট ৩০০.৮৬ কোটি টাকার ঋণের প্রায় ৩০.০৯ শতাংশ অর্থাৎ ৯০.৫২ কোটি টাকা ৩১. ১২. ৯৯ পর্যন্ত আদায় হয়েছে।

৩। *সদস্যভুক্তিকরণ*

বর্তমানে রাজ্যে কৃষি ঋণদান সমিতিগুলির মোট সদস্য ৩৭ লক্ষ যার প্রায় ৮০ শতাংশ ক্ষুদ্র ও প্রান্তিক চাষী।

৪। *প্রাথমিক সমবায় কৃষি ঋণদান সমিতি শক্তিশালীকরণ*

রাজ্যে মোট ৬ হাজার ৬০০টি চলনক্ষম ও কার্যকর প্রাথমিক সমবায় কৃষি ঋণদান সমিতি (পি. এ. সি. এস.) আছে। উক্ত সমিতিগুলি যাতে বহুবিধ কাজকর্ম যেমন—আমানত সংগ্রহ, কৃষিজ দ্রব্য বিপণন, ভোগ্যপণ্যের ব্যবস্থা ইত্যাদি করতে পারে তার ব্যবস্থা করা এই প্রকল্পের লক্ষ্য। ভারত সরকার নিয়োজিত 'টাস্ক ফোর্সের' সুপারিশ অনুযায়ী এরূপ ২০০০টি সমিতিকে প্রয়োজনীয় আর্থিক সাহায্যদানে শক্তিশালীকরণের জন্য বাছাই করা হয়েছে। ১৯৯৮-৯৯ সালের শেষ পর্যন্ত ১১৮২টি সমিতিকে উক্ত প্রকল্পের অন্তর্ভুক্ত করা হয়েছে। ১৯৯৯-২০০০ সালের এই খাতে বরাদ্দকৃত টাকার অনেকটাই মঞ্জুর করা যাবে। ২০০০-২০০১ সালে এই খাতে ১২ লক্ষ টাকা বাজেট বরাদ্দ ধরা হয়েছে।

৫। *আমানত সংগ্রহ ও আমানত 'গ্যারান্টি' প্রকল্প*

গত ৩০. ৯. ৯৯ পর্যন্ত ১৭টি কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক ১৪১০.০১ কোটি টাকা এবং ১৬৫৮টি প্রাথমিক সমিতি ৩৯৭.২২ কোটি টাকা এবং তৎসহ পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ব্যাঙ্ক লিমিটেড ও তার শাখাগুলি ১০৩০.৯৭ কোটি টাকার আমানত মার্চ '৯৯ পর্যন্ত সংগ্রহ করেছে। এ থেকে বোঝা যাচ্ছে যে, বর্তমানে আমানত সংগ্রহে যথেষ্ট উন্নতি ঘটেছে এবং আশা করা যায় ১৯৯৯-২০০০ সালের শেষে এই সংগ্রহের পরিমাণ আরও বাড়বে। 'এগ্রিকালচারাল ক্রেডিট রিভিউ কমিটি'-এর প্রতিবেদনসাপেক্ষে ভারত সরকার নিযুক্ত 'ওয়াকি'ং গ্রুপ'-এর সুপারিশক্রমে রাজ্যের প্রাথমিক সমিতিগুলির জন্য আমানত 'গ্যারান্টি' প্রকল্প চালু করা হয়েছে। এই প্রকল্পের মাধ্যমে 'গ্যারান্টি ফান্ড' তৈরির ব্যবস্থা রাখা হয়েছে, যাতে রাজ্য সরকার, রাজ্য সমবায় ব্যাঙ্ক, কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক ও প্রাথমক ঋণদান সমিতিগুলি অর্থ প্রদান করতে পারে। যেহেতু এটা এখন কেন্দ্রীয় সরকারের প্রশাসনিক অনুমোদনের অপেক্ষায় আছে, এর জন্য ২০০০-২০০১ সালে এই খাতে ১ লক্ষ টোকেন টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

৬। *সমবায় প্রতিষ্ঠানগুলির মধ্যে আর্থিক অসঙ্গতি দূরীকরণ*

স্বল্পমেয়াদি ঋণদান ক্ষেত্রে হিসাবরক্ষণ ব্যবস্থার পদ্ধতিগত কারণে কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক ও প্রাথমিক সমিতিগুলির মধ্যে প্রচুর পরিমাণ অর্থের অসঙ্গতি নির্ধারণ করা হয়েছে। ভারত সরকার এই প্রকল্পটি প্রবর্তন করেছে যার উদ্দেশ্য হল রাজ্যের কেন্দ্রীয়

সমবায় ব্যাঙ্ক ও সংশ্লিষ্ট প্রাথমিক সমিতিগুলির মধ্যে আর্থিক লেনদেনের অসঙ্গতি দূর করা। এই প্রকল্প রূপায়ণের ব্যয়ভার কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকার, রাজ্য সমবায় ব্যাঙ্ক ও সংশ্লিষ্ট কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলি সম্মিলিতভাবে বহন করবে। উক্ত প্রকল্পটি রূপায়ণে কেন্দ্রীয় সরকারের প্রশাসনিক অনুমোদন এখনও পাওয়া যায়নি, পাওয়া গেলে এটি রূপায়িত হবে। ২০০০-২০০১ সালে এই খাতে ১ লাখ টাকার বাজেট বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

৭। *সুসংহত সমবায় বিকাশ প্রকল্প (আই. সি. ডি. পি.)*

জাতীয় সমবায় বিকাশ নিগম (এন. সি. ডি. সি.)-এর পৃষ্ঠপোষকতায় সমাজের সর্বনিম্ন স্তর পর্যন্ত সমবায় ও সংশ্লিষ্ট ক্রিয়াকর্মের উন্নতিসাধনের লক্ষ্যে এই প্রকল্প রূপায়িত হচ্ছে। এ রাজ্যের এরূপ প্রকল্পটি যা হুগলি জেলায় ৬টি ব্লককে নিয়ে শুরু হয়েছিল, তা ১৯৯৯ সালের জুন মাসে সম্পূর্ণ হয়ে গেছে। এন. সি. ডি. সি. কর্তৃক সম্প্রতি অনুমোদিত জেলার অবশিষ্ট ১২টি ব্লকের জন্য এই প্রকল্পের দ্বিতীয় পর্যায় রূপায়ণের কাজ হাতে নেওয়া হয়েছে। হুগলি কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক কর্তৃক এর প্রোজেক্ট রিপোর্ট তৈরির কাজ চলছে। এ ছাড়া, রাজ্য সরকার সম্প্রতি সিদ্ধান্ত নিয়েছে যে. বীরভূম ও কোচবিহার জেলায় অনুরূপ দুটি প্রকল্প শঘ্রই চালু করা হবে। এর জন্য প্রয়োজনীয় প্রোজেক্ট রিপোর্টটি রাজ্য সরকার ও এন. সি. ডি. সি. অনুমোদন করেছে। আশা করা যায়, শীঘ্রই এর কাজ শুরু হবে। ২০০০-২০০১ সালে এই খাতে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়েছে।

৮। *অনাদায়ী-ঋণ-সম্পূরক অর্থ সাহায্য (এন. ও. ডি. সি.)*

জাতীয় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্ক (নাবার্ড) থেকে কৃষি কাজে বিনিয়োগের উদ্দেশ্যে ঋণ নেওয়ার জন্য, কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলিকে অনাদায়ি-ঋণ-সীমার নির্দিষ্ট শর্ত পূরণ করতে হয়। এই শর্ত পূরণের উদ্দেশ্যে প্রয়োজনীয় অর্থ রাজ্য ও কেন্দ্রীয় সরকার, সমহারে রাজ্য সমবায় ব্যাঙ্কের মাধ্যমে কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলিকে ঋণ হিসাবে দিয়ে থাকে। ২০০০-২০০১ সালে এই খাতে ২০ লক্ষ টাকার বাজেট বরাদ্দ রাখা হয়েছে।

৯। *কিষাণ-ক্রেডিট কার্ড*

১৯৯৯-২০০০ সালে ১৬৫৮টি সমবায় সমিতির মাধ্যমে ৪৪৬০টি কিষাণ-ক্রেডিট কার্ড বিতরণের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল। ১৯৯৯ সালের সেপ্টেম্বর মাস পর্যন্ত ৩৩০৫টি কিষাণ-ক্রেডিট কার্ড বিতরণ করা হয়েছে এবং লক্ষ্যমাত্রা পূরণ হবে বলে আশা করা যায়। আগামী ২০০০-২০০১ সালে ১০,০০০টি কার্ড বিলি করা যাবে বলে আশা করা যায়।

১০। *স্বয়ম্ভর গোষ্ঠী*

১৯৯৯ সালের সেপ্টেম্বর মাস পর্যন্ত ৩০১৬টি স্বয়ম্ভর গোষ্ঠী গঠিত হয়েছে। এদের সদস্য সংখ্যা ২৫,১৬২ ; যার মধ্যে ১৯,৮৬৪ জন মহিলা। সদস্যরা মোট ৫৬,৭৯,০০০ টাকার আমানত সংগ্রহ করেছে এবং সদস্যদের ঋণ দিয়েছে ১,১৪,১০,০০০ টাকা। কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক/প্রাথমিক কৃষি সমবায় সমিতির মাধ্যমে ৮১৩টি স্বয়ম্ভর গোষ্ঠীকে ঋণ প্রদানের ব্যবস্থা হয়েছে। ২০০০-২০০১ সালে এরূপ ১০,০০০টি গোষ্ঠী গঠনের লক্ষ্যমাত্রা রাখা হয়েছে।

**খ. দীর্ঘমেয়াদি ঋণক্ষেত্র**

১। *দীর্ঘমেয়াদি ঋণদান*

বিগত তিন বছরে দীর্ঘমেয়াদি ঋণদান ক্ষেত্রে বিনিয়োগ ও ঋণ আদায়ের চিত্রটি নিচে প্রদর্শিত হল ঃ

| বছর | লক্ষ্যমাত্র (লক্ষ টাকায়) | প্রকৃত বিনিয়োগ (লক্ষ টাকায়) | আদায় শতকরা হার |
|---|---|---|---|
| ১৯৯৭-৯৮ | ৮৬৩৩ | ৬৪৫৮.০০ | ৬১.৮১ |
| ১৯৯৮-৯৯ | ৯৮১১ | ৬৬৮৩.০০ | ৬৪.৪৪ |
| ১৯৯৯-২০০০ | ৯৬২৭ (পরিমার্জিত) | ৫৬০৮.৭০ (২৮-২-২০০০ পর্যন্ত) | — |

দীর্ঘমেয়াদি ঋণক্ষেত্রে ঋণদানের অগ্রগতি ও বৃদ্ধির পরিপ্রেক্ষিতে ২০০০-২০০১ সালে এরূপ ঋণদানে বিনিয়োগের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ১২,৫০০ লক্ষ টাকা।

২। *ঋণপত্র বিক্রয়*

পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্কের মাধ্যমে সাধারণ ও বিশেষ ঋণপত্র বিক্রয়ের উদ্দেশ্যে ১৯৯৮-৯৯ সালে রাজ্যের 'শেয়ার' ক্রয়বাবদ ওই খাতে ৯৯ লক্ষ ৪৪ হাজার টাকা ব্যয় করা হয়েছিল। ১৯৯৯-২০০০ সালে ১২০ লক্ষ টাকার বাজেট বরাদ্দের সবটাই মঞ্জুর হওয়ার আশা আছে। ২০০০-২০০১ সালে এই খাতে ১২০ লক্ষ টাকা বাজেট বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

৩। *গৃহনির্মাণ ঋণদান*

পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্ক গ্রামীণ এলাকায় গৃহনির্মাণ

প্রকল্পে ঋণদান ব্যবস্থা প্রসারিত করেছে। সংশ্লিষ্ট প্রাথমিক কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্কগুলির মাধ্যমে ওই ব্যাঙ্ক ১৯৯৭-৯৮ এবং ১৯৯৮-৯৯ সালে সারা রাজ্যে যথাক্রমে ৪৫৯ লক্ষ এবং ৪৪৭ লক্ষ টাকা গৃহনির্মাণ ঋণ হিসাবে বিনিয়োগ করেছিল ১৯৯৯-২০০০ সালের ৩১. ১০. ৯৯ পর্যন্ত ৩ কোটি ২০ লক্ষ ৫৬ হাজার টাকা এক্ষেত্রে বিনিয়োগ করা হয়েছে এবং এ যাবৎ উক্ত বর্ষে ৮ কোটি ২২ লক্ষ টাকা বিনিয়োগ করা হয়েছে। ২০০০-২০০১ সালের জন্য ১২ কোটি টাকার লক্ষ্যমাত্রা রাখা হয়েছে।

**গ. স্বল্পমেয়াদি ও দীর্ঘমেয়াদি ঋণক্ষেত্র**

১। *অংশীদারি মূলধনের সহায়তা*

১৯৯৮-৯৯ সালে স্বল্প ও দীর্ঘমেয়াদি ক্ষেত্রে মোট ৪৬৮ লক্ষ ১২ হাজার টাকা এই খাতে ব্যয় করা হয়েছিল। ১৯৯৯-২০০০ সালে 'নাবার্ড'-এর নিকট প্রায় ১,০০০ লক্ষ টাকার প্রস্তাব অনুমোদনের জন্য পাঠানো হয়েছে এবং আশা করা যায় যে, যথেষ্ট পরিমাণ অর্থ এই খাতে মঞ্জুর করা যাবে। ২০০০-২০০১ সালের বাজেটে স্বল্প ও দীর্ঘমেয়াদি উভয় ক্ষেত্রের জন্য এই খাতে ৮০৭ লক্ষ টাকা বরাদ্দ রাখা হয়েছে।

২। *সুদ বাবদ অনুদান*

সময়মতো কৃষিঋণ পরিশোধে উৎসাহদানের উদ্দেশ্যে, ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের স্বার্থে রাজ্য সরকার এই অনুদানের ব্যবস্থা করেছে।

১৯৯৮-৯৯ সালে স্বল্প ও দীর্ঘমেয়াদি ক্ষেত্রে এই বাবদ মোট ৫ কোটি ৮৮ লক্ষ ৫৯ হাজার টাকা মঞ্জুর করা হয়েছিল। ১৯৯৯-২০০০ সালে এই খাতে বাজেট বরাদ্দের ৬ কোটি টাকার পুরোটাই ক্ষুদ্র ও প্রান্তিক কৃষককে প্রদান করার ব্যবস্থা করা হয়েছে। ২০০০-২০০১ সালের বাজেটে এই খাতে প্রয়োজনীয় অর্থ বরাদ্দের ব্যবস্থা করা হয়েছে।

৩। *রিস্ক ফান্ড*

ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের স্বল্পমেয়াদি ঋণদানের ঝুঁকি বহনের জন্য এই প্রকল্পের মাধ্যমে রাজ্য সরকার, কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক ও প্রাথমিক সমিতিগুলিকে আর্থিক সাহায্য দিয়ে থাকে। কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলিকে উক্ত ক্ষেত্রে পূর্ববর্তী বছরের বিনিয়োগের উপর ২ শতাংশ হারে এবং সংশ্লিষ্ট প্রাথমিক সমিতিগুলিকে অনুরূপ বিনিয়োগের উপর ৪ শতাংশ হারে সাহায্য দেওয়া হয়। ১৯৯৮-৯৯ সালে এ বাবদ ১৪৯ লক্ষ ৯৮ হাজার টাকা মঞ্জুর করা হয়েছিল। চলতি আর্থিক বছরে (অর্থাৎ, ১৯৯৯-২০০০ সালে) বাজেট বরাদ্দের ২২৫ লক্ষ টাকার সবটাই মঞ্জুর করা যাবে আশা করা যায়। ২০০০-২০০১ সালে এই খাতে ২০৭ লক্ষ টাকা বাজেট বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

অনুরূপভাবে দীর্ঘমেয়াদি ক্ষেত্রে প্রাথমিক কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্কগুলিকে, পূর্ববর্তী বছরের বিনিয়োগের উপর ৩ শতাংশ হারে সরকারি আর্থিক সাহায্য দেওয়ার ব্যবস্থা রয়েছে। ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ১৫ লক্ষ টাকা ব্যয় করা হয়েছিল। ১৯৯৯-২০০০ সালের বাজেটে এই খাতে ১০০ লক্ষ টাকা বরাদ্দের সবটাই মঞ্জুর করা যাবে আশা করা যায়। ২০০০-২০০১ সালের বাজেটে এই খাতে ৮২ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

**ঘ. শহরাঞ্চলীয় ঋণক্ষেত্র**

১। *শহরাঞ্চলীয় সমবায় ঋণদান সমিতি*

শহরাঞ্চলীয় জনসাধারণকে ব্যাঙ্কিং সুযোগ-সুবিধা প্রদানের জন্য প্রাথমিক শহরাঞ্চলীয় সমবায় ঋণদান সমিতি, প্রাথমিক সমবায় ব্যাঙ্ক এবং বেতনভোগী কর্মচারী ঋণদান সমিতি গঠিত হয়েছে। মহিলা সমবায় ব্যাঙ্কসহ অন্যান্য প্রাথমিক সমবায় ব্যাঙ্ক ভারতীয় রিজার্ভ ব্যাঙ্ক ও পশ্চিমবঙ্গ সমবায় ব্যাঙ্কের নিয়মানুসারে মূলদন সংগ্রহ ও ঋণদান কার্য করে থাকে। প্রাথমিক সমবায় ঋণদান সমিতি, বেতনভোগী/কর্মচারী সমবায় ঋণদান সমিতি ও প্রাথমিক মহিলা সমবায় ঋণদান সমিতি—সবগুলিই অকৃষি সমবায় সমিতির অন্তর্ভুক্ত। এরা শহর ও গ্রামের শ্রমজীবী মানুষকে ঋণ দিয়ে থাকে। এই সমিতিগুলি ৩১. ১২. '৯৯ পর্যন্ত ৫২৫ কোটি টাকা আমানত সংগ্রহ এবং ৩১৫ কোটি টাকা ঋণদান করেছে।

২। *মহিলা সমবায় ঋণদান সমিতি*

রাজ্য সমবায় আন্দোলনের অনন্য সাধারণ অগ্রগতির সাক্ষ্য হিসেবে প্রত্যেক জেলায় সম্পূর্ণভাবে মহিলাদের দ্বারা পরিচালিত অন্তত একটি মহিলা সমবায় ঋণদান সমিতি গঠিত হয়েছে। ২টি মহিলা সমবায় ব্যাঙ্ক-সহ এরূপ ২৯টি মহিলা সমবায় সমিতি এবং ২টি শহরাঞ্চলীয় মহিলা সমবায় ব্যাঙ্ক রয়েছে যার কার্যকর মূলধনের মাত্রা ৩৩০ লক্ষ টাকা। ঋণদান ছাড়াও উক্ত সমবায় সমিতিগুলি মহিলা সদস্যদের বিভিন্ন ব্যবসায় শিক্ষাদানের ব্যাপারে ব্যবস্থা নিয়ে থাকে। এই ধরনের সমিতিগুলির সবকটিই লাভে চলছে।

শহরাঞ্চলীয় সমবায় ক্ষেত্রের সমিতিগুলিকে, প্রধানত মহিলা সমবায় ঋণদান সমিতিগুলিকে, রাজ্য সরকার কর্তৃক কার্যকর মূলধন, অংশীদারি মূলধন এবং অনুদান হিসেবে সরকারি সহায়তা প্রদান করা হচ্ছে। বর্তমান আর্থিক বছরে বাজেটে উক্ত খাতে বরাদ্দকৃত ১৫ লক্ষ টাকার মধ্যে যথেষ্ট পরিমাণ অর্থ মঞ্জুরের আশা আছে। ২০০০-২০০১ সালের জন্য এই খাতে ১৫ লক্ষ টাকার অর্থ বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

**ঙ. ক্রেতা সমবায় ক্ষেত্র**

পশ্চিমবঙ্গের শহর ও গ্রামাঞ্চলে বিভিন্ন ধরনের ভোগ্যপণ্য বিতরণের জন্য ক্রেতা

সমবায়সমূহের ব্যাপক পরিকাঠামো রয়েছে। গণবন্টন ব্যবস্থায়, সরকার নির্ধারিত ভরতুকি দেয় মুল্যে বাছাই করা কয়েক ধরনের অত্যাবশ্যকীয় পণ্য সরবরাহের কাজে সহায়তা করা ছাড়াও এই ক্রেতা সমবায়গুলি আপামর জনসাধারণের স্বার্থে বহুবিধ ভোগ্যপণ্য বন্টনকার্যে নিয়োজিত রয়েছে। পশ্চিমবঙ্গ রাজ্য ক্রেতা সমবায় সংঘ (কনফেড) এবং ২৮টি পাইকারি ক্রেতা সমবায় সমিতি ও ১৫০৬টি প্রাথমিক ক্রেতা সমবায় সমিতি এক ব্যাপক পরিকাঠামোর মাধ্যমে ন্যায্যমূল্যে ভোগ্যপণ্য বিক্রয়ের কাজে নিযুক্ত। এই সমিতিগুলির মাধ্যমে ১৮টি বিভাগীয় বিপণি/স্বয়ংসেবা বিপণি, ৭৬টি বৃহদায়তন এবং ১,৫০০টি ক্ষুদ্রায়তন খুচরা বিক্রয় কেন্দ্র চলছে। এগুলির মধ্যে কয়েকটি বিপণি ও খুচরা বিক্রয়কেন্দ্র কলকাতার শহরাঞ্চলে থাকলেও বেশির ভাগ কেন্দ্রগুলিই জেলা, মহকুমা শহর এবং গ্রামাঞ্চলে অবস্থিত।

উপরন্তু, এন. সি. ডি. সি. প্রকল্পের সহায়তায় অগ্রগামী সমিতিসহ সহযোগী সমিতির মাধ্যমে গ্রামাঞ্চলে ভোগ্যপণ্য সরবরাহের কাজ চলছে। যে অঞ্চলে কোনওরূপ ক্রেতা সমবায় নেই, সেরূপ কিছু জায়গায় ১০টি ভ্রাম্যমান বিপণি এ ব্যাপারে কাজ করে চলেছে। সমবায় সমিতিগুলির মাধ্যমে ১৯৯৮-৯৯ সালে প্রায় ৪১৫ কোটি টাকার ভোগ্যপণ্য সরবরাহ করা হয়েছে। চলতি আর্থিক বছরে অর্থাৎ ১৯৯৯-২০০০ সালে মোট লেনদেনের পরিমাণ ৪৩০ কোটি টাকা। ২০০০-২০০১ সালে ব্যবসার পরিমাণ ধার্য করা হয়েছে ৪৫০ কোটি টাকা। রাজ্য সরকার উক্ত সমবায়গুলিকে আর্থিক দিক থেকে শক্তিশালী করার জন্য অংশীদারি মূলধন, ঋণ ও ভরতুকি হিসেবে ওই সমবায সমিতিগুলিকে আর্থিক সাহায্য দিয়ে আসছে। এ জন্য ২০০০-২০০১ সালের পরিকল্পনা খাতে ৬০ লক্ষ টাকার বাজেট বরাদ্দ ধরা হয়েছে। এ ছাড়া গ্রামাঞ্চলে ক্রেতা সমবায় প্রকল্পগুলির উন্নয়নকল্পে এন. সি. ডি. সি. ও সাহায্য দিচ্ছে।

**চ. বিপণন ও প্রক্রিয়াকরণ সমবায় ক্ষেত্র**

পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় বিপণন সমিতির (বেনফেড) নেতৃত্বে প্রাথমিক কৃষি বিপণন সমিতিগুলির (পি. এ. এম. এস.) মাধ্যমে কৃষকদের মধ্যে কৃষি-সরঞ্জাম বিতরণ এবং তাদের উৎপাদিত পণ্য ক্রয় করা হয়ে থাকে। এই ব্যবস্থার মাধ্যমে ২৭৮টি প্রাথমিক কৃষি বিপণন সমিতির দ্বারা এই রাজ্যের কৃষকদের আপৎকালীন (ডিসট্রেস) বিক্রি রোধ করা হয়ে থাকে। ১৯৯৮-৯৯ সালে সমবায় বিপণন সমিতিগুলির মাধ্যমে ২৪৫ কোটি টাকার সার বিতরণ করা হয়েছিল। ১৯৯৯-২০০০ সালের ৩১. ১. ২০০০ পর্যন্ত ১৯৫ কোটি টাকার সার বিতরণ করা হয়েছে। আশা করা যায় যে, উক্ত সার বন্টন যথেষ্ট পরিমাণে বৃদ্ধি পাবে। ২০০০-২০০১ সালের জন্য উক্ত লক্ষ্যমাত্রা স্থির হয়েছে ২৮০ কোটি টাকার মূল্যের সার।

রাজ্যে ২.০২ লক্ষ মেট্রিক টন ধারণক্ষমতাসম্পন্ন ৪৪টি সমবায় সমিতির অধীন ৫১টি সমবায় হিমঘর মোটামুটিভাবে বিগত মজুত (লোডিং) বর্ষে :.৭৭ লক্ষ মেট্রিক টন ধারণক্ষমতা ব্যবহার করেছে। ২৬,০০০ মেট্রিক টন ধারণ ক্ষমতাসম্পন্ন ৫টি হিমঘর খুব শীঘ্র কাজ আরম্ভ করবে।

১৯৯৯ সালের ৩১ ডিসেম্বর পর্যন্ত রাজ্যে মোট ৫.৩৯ লক্ষ মেট্রিক টন ধারণক্ষমতাসম্পন্ন ৩৮২৮টি গুদামঘর রয়েছে। আশা করা যায় যে, ২০০০-২০০১ সালের শেষে উক্ত ধারণক্ষমতা বেড়ে হবে ৫.৭৯ লক্ষ মেট্রিক টন।

**ছ. অন্যান্য সমবায় সমিতি**

১। *ইঞ্জিনিয়ারদের সমবায় সমিতি*

রাজ্য সরকার রাজ্যের ইঞ্জিনিয়ারিং ডিগ্রি ও ডিপ্লোমাধারী বেকার যুবকদের দ্বারা গঠিত সমবায় সমিতিগুলিকে আর্থিক সাহায্য দিয়ে উৎসাহিত করে থাকে। উক্ত সমিতিগুলিকে সরকারি বিভাগগুলিকে কাজ পাওয়ার ব্যাপারে প্রাধান্য দেওয়া হয়ে থাকে। ৩১. ১২. ৯৯ পর্যন্ত এ ধরনের সমিতির সংখ্যা সহস্রাধিক।

২। *শ্রমিক সমবায় সমিতি*

অসংগঠিত শ্রমিকদের সংগঠিত করতে এবং বেসরকারি ঠিকাদারদের দ্বারা উক্ত ধরনের শ্রমিকদের অর্থনৈতিক শোষণ থেকে রক্ষার উদ্দেশ্যে শ্রমিক সমবায় গঠনের ক্ষেত্রে উৎসাহ প্রদান করা হয়। ৩১. ১২. ৯৮ পর্যন্ত এ রাজ্যে ১,৪৫০টি উক্ত ধরনের সমবায় সমিতি রয়েছে—যাদের খাল কাটা, রাস্তা নির্মাণ, নলকূপ স্থাপন প্রভৃতি কার্য রূপায়ণ করার জন্য অগ্রাধিকার দেওয়া হয়।

৩। *গ্রামীণ বৈদ্যুতিকীকরণ সমবায় সমিতি*

হুগলি জেলায় অবস্থিত সিঙ্গুর-হরিপাল গ্রামীণ বৈদ্যুতিকীকরণ সমবায়ের সন্তোষজনক কাজের কথা মাথায় রেখে রাজ্য সরকার প্রতি জেলায় কম পক্ষে একটি করে গ্রামীণ বৈদ্যুতিকীকরণ সমবায় গঠনের পরিকল্পনা করেছে। এ যাবৎ এ ধরনের সমবায়ের সংখ্যা পাঁচ। (হুগলি, বীরভূম, মেদিনীপুর জেলায় একটি করে এবং দক্ষিণ ২৪-পরগনা জেলায় দুটি)।

**জ. অতিরিক্ত তদর্থক ভাতা**

নির্দিষ্ট কয়েক ধরনের সমবায় সমিতির কর্মচারিদের অতিরিক্ত তদর্থক ভাতা প্রদান

প্রকল্পে প্রদেয় ভাতার পরিমাণ ১. ৬. ৯৮ থেকে কর্মী—প্রতি ৬০০ টাকা করা হয়েছে। গত আর্থিক বর্ষে (১৯৯৮-৯৯) এই জাতীয় সমিতিগুলির কর্মচারীকে উক্ত ভাতা প্রদানের জন্য ৮৭১.৩৮ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। ১৯৯৯-২০০০ বর্ষে এই বাবদ ৬.০৮ কোটি টাকার বাজেট বরাদ্দ রাখা আছে। ২০০০-২০০১ বর্ষে এই বাবদ প্রয়োজনীয় বাজেট বরাদ্দ রাখা হচ্ছে।

**ঝ. সমবায় প্রশিক্ষণ ও শিক্ষা**

'পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ইউনিয়ন' উত্তরপাড়া, বড়শুল, ঝাড়গ্রাম, কালিম্পং ইলামবাজার এবং জলপাইগুড়িতে অবস্থিত ৬টি সমবায় প্রশিক্ষণ কেন্দ্রের মাধ্যমে সমবায় নিরীক্ষক কেন্দ্রে সমবায় সমিতির নিরীক্ষক, জেলা সমবায় ব্যাঙ্কগুলির অবেক্ষক ('সুপারভাইজার') এবং প্রাথমিক কৃষি সমবায় ঋণদান সমিতি, প্রাথমিক কৃষি বিপণন সমবায় সমিতি এবং অন্যান্য সমবায় সমিতিগুলির ম্যানেজারদের প্রশিক্ষণ দিয়ে থাকে। রাজ্য সরকার পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ইউনিয়নকে তাদের বিভিন্ন প্রশিক্ষণ কর্মসূচির জন্য আর্থিক অনুদান দিয়ে থাকে। ১৯৯৮-৯৯ বর্ষে, বিভিন্ন সমবায় প্রতিষ্ঠানের ১৮১৬ জন কর্মচারী উক্ত প্রশিক্ষণ কেন্দ্রগুলিতে প্রশিক্ষণ নিয়েছেন। যার মধ্যে ২৭৬ জন কর্মচারী তফসিলি জাতি এবং ১১২ জন তফসিলি উপজাতির অন্তর্ভুক্ত।

উপরন্তু, পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্ক লিমিটেড কলকাতার উল্টোডাঙায় একটি প্রশিক্ষণ কেন্দ্র (আই. সি. এম. এ. আর. ডি.—ইকমার্ড) চালাচ্ছে। উক্ত প্রশিক্ষণ কেন্দ্রে ১৯৯৮-৯৯ বর্ষে ২৩টি প্রশিক্ষণসূচিতে ৩৩৩ জন এবং ১৯৯৯-২০০০ সালে (ডিসেম্বর '৯৯ পর্যন্ত) ৩টি প্রশিক্ষণসূচিতে ১০১ জন কর্মীকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। সমবায় পরিদর্শক এবং সমবায় ব্যাঙ্ক, প্রাথমিক কৃষি সমবায় ঋণদান সমিতি, প্রাথমিক কৃষি বিপণন সমিতি এবং অন্যান্য সমবায় সমিতির ম্যানেজার এবং সমবায় আন্দোলনের সঙ্গে যুক্ত ব্যক্তিদের (প্রশাসন-বহির্ভূত) প্রশিক্ষণ দেওয়ার জন্য কল্যাণীতে 'ন্যাশনাল সেন্টার ফর কো-অপারেটিভ ট্রেনিং'-এরও একটি প্রশিক্ষণ কেন্দ্র আছে। উক্ত প্রশিক্ষণ কেন্দ্রে সমবায় অধিকারের ২০ জন কর্মচারীকে কমপিউটার প্রশিক্ষণও দেওয়া হয়েছে।

সমবায় আন্দোলন সম্পর্কে জনগণকে অবহিত করতে এবং সমাজে এর প্রচারের উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ইউনিয়ন সেমিনার, কর্মশালা ও আলোচনাসভার আয়োজন এবং প্রচারপত্র মুদ্রণও করে থাকে। আশা করা যায় যে, ১৯৯৯-২০০০ বর্ষে পরিকল্পনা খাতের ৯০ লক্ষ টাকা এবং পরিকল্পনা-বহির্ভূত খাতের ৭০ লক্ষ টাকার বাজেট বরাদ্দের সবটাই ব্যয় করা যাবে। ২০০০-২০০১ বর্ষে এ ব্যাপারে পরিকল্পনা খাতে ৯০ লক্ষ

টাকা এবং পরিকল্পনা-বহির্ভূত কাতে প্রয়োজনীয় বাজেট বরাদ্দ রাখা হয়েছে।

ঞ. তথ্য ও সম্প্রচার

রাজ্য সমবায় প্রতিষ্ঠানের বিভিন্ন সমবায়মুখী কর্মসূচিকে আলোকপাত করার জন্য রাজ্য সমবায় দপ্তর কলকাতা ময়দানে ১৭. ১. ২০০০ থেকে ৩১. ১. ২০০০ পর্যন্ত এক মেলার আয়োজন করেছিল। উক্ত মেলায় রাজ্যের বিভিন্ন সমবায় ক্ষেত্র, যেমন—হস্তশিল্প সমবায়, ক্রেতা সমবায়, শিল্প সমবায় প্রতিষ্ঠানগুলির সঙ্গে অন্যান্য রাজ্য, যেমন—তামিলনাড়ু এবং জম্মু-কাশ্মীরের রাজ্য সমবায় প্রতিষ্ঠানগুলিও অংশগ্রহণ করেছিল। প্রায় এক লক্ষ লোক এই মেলা পরিদর্শন করেন।

ট. সমবায় নিরীক্ষা অধিকার

বিভিন্ন ধরনের সমবায় সমিতিগুলিকে দেওয়া আর্থিক সাহায্যের যথাযথ ব্যবহার সুনিশ্চিত করার জন্য এবং সমবায় সমিতিগুলির আর্থিক অবস্থা মূল্যায়নের জন্য ১৯৮৮ সালে গঠিত সমবায় নিরীক্ষা অধিকার ১৯৯৯-২০০০ সালে (৩১. ১২. ৯৯ পর্যন্ত) ১৬ হাজার ৬১টি সমিতির নিরীক্ষণকার্য সম্পন্ন করেছে এবং এই সময়কালে ১ কোটি ৯৮ লক্ষ টাকা 'নিরীক্ষা ফি' হিসাবে আদায় হয়েছে।

ঠ. সমবায় সেবা আয়োগ

১৯৮৩ সালের পশ্চিমবঙ্গ সমবায় আইনের পঞ্চম তফসিলে বর্ণিত সমবায় সমিতিগুলিতে কর্মী নিয়োগের ব্যাপারে সুষম নীতি মেনে চলার উদ্দেশ্যে রাজ্য সরকার উক্ত আইনের ৩৮ ধারা অনুযায়ী সমবায় সেবা আয়োগ গঠন করে। তিন সদস্য বিশিষ্ট এই আয়োগ বিভিন্ন পদের জন্য ৩১. ১২. ৯৮ পর্যন্ত ১১২ জন কর্মীকে এবং ৩১. ১২. ৯৯ পর্যন্ত ১৯৪ জন বিভিন্ন পদের কর্মীকে ২১টি সমবায় সমিতির জন্য মনোনীত করে।

ড. পশ্চিমবঙ্গ সমবায় ট্রাইব্যুনাল

পশ্চিমবঙ্গ সমবায় আইন অনুযায়ী বিতর্কিত বিষয়গুলি নিষ্পত্তি করার উদ্দেশ্যে ১৯৭৪ সালে পশ্চিমবঙ্গ সমবায় ট্রাইব্যুনাল গঠিত হয়। বিগত ১৯৯২ সাল থেকে ২০০০ সালের জানুয়ারি পর্যন্ত পেশ করা ৬২৬টি আর্জির মধ্যে ৩৩৩টি নিষ্পত্তি করা হয়েছে।

ঢ. পশ্চিমবঙ্গ সমবায় রেজিস্ট্রেশন কাউন্সিল

সমবায় সমিতিগুলির নিবন্ধীকরণের বিষয়গুলি পরীক্ষা ও বিবেচনা করার জন্য

১৯৮৮ সালে পশ্চিমবঙ্গ সমবায় রেজিস্ট্রেশন কাউন্সিল গঠিত হয়। ২০০০ সালের জানুয়ারি পর্যন্ত ৩৭৯টি কেসের মধ্যে ৩১৪টির নিষ্পত্তি হয়েছে।

রাজ্য সরকার সমবায় আন্দোলনকে গণতান্ত্রিক নীতির উপর প্রতিষ্ঠিত করতে এবং একে কায়েমি স্বার্থের দুর্নীতির প্রভাব মুক্ত করতে বদ্ধপরিকর। আমরা সমাজের তৃণমূল স্তর পর্যন্ত সমবায়ের বার্তা পৌঁছে দিতে চাই যা বর্তমান বিশ্বায়নের বাতাবরণে শ্রমজীবী মানুষের একমাত্র হাতিয়ার।

এই সকল বিষয়ের পরিপ্রেক্ষিতে, আমি এখন সভার মাননীয় সদস্যদের কাছে আবেদন করছি তারা যেন রাজ্যে সমাজের সব স্তরে সমবায় আন্দোলনের বিস্তারকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য সক্রিয় সহযোগিতা ও সমর্থন করেন। এই বলেই আমি এই সভার কাছে আমার বিভাগের প্রস্তাবিত ব্যয় বরাদ্দ অনুমোদনের জন্য সুপারিশ করছি।

**Demand No. 58**

**Major Heads : 2435—Other Agricultural Programmes and 4435—Capital Outlay on Other Agricultural Programmes**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 13,73,08,000 only be granted for expenditure under Demand No. 58, Major Heads : "2435—Other Agricultural Programmes and 4435—Capital Outlay on Other Agricultural Programmes" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 4,53,12,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Birendra Kumar Maitra on Demand No. 58 was taken as read)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ২০০০-২০০১ আর্থিক বছরে ৫৮ নং দাবির অন্তর্গত মুখ্যখাত—'২৪৩৫—কৃষি সম্পর্কীয় অন্যান্য কার্যসূচি' এবং '৪৪৩৫—কৃষি সম্পর্কীয় অন্যান্য কার্যসূচির জন্য মূলধনগত ব্যয়' বাবদ সর্বমোট ১৩,৭৩,০৮,০০০ (তেরো কোটি তিয়াত্তর লক্ষ আট হাজার) টাকা মঞ্জুর করা হোক। ইতিমধ্যে অন্তর্বর্তীকালীন ব্যয়বরাদ্দ বাবদ প্রস্তাবিত ৪,৫৩,১২,০০০ (চার কোটি তিপ্পান্ন

লক্ষ বারো হাজার) টাকা উক্ত দাবির মধ্যে ধরা আছে।

ভারতবর্ষ তথা পশ্চিমবঙ্গ মূলত কৃষিপ্রধান দেশ। এই দেশের অর্থনীতি কৃষির উপর নির্ভরশীল। বিজ্ঞানের আলোয় এবং উন্নতমানের প্রযুক্তিবিদ্যা প্রয়োগের ফলে কৃষিপণ্য উৎপাদনে যথেষ্ট প্রসার লাভ করলেও কৃষি বিপণনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ অনেক পিছিয়ে আছে। এর মূলে আছে অর্থের অভাব। তাই আমার সাধ থাকলেও সাধ্য নাই। কৃষিক্ষেত্রে সার্বিক উন্নতি চাইলে কৃষি বিপণন ব্যবস্থাকে পিছিয়ে রাখলে চলবে না। কৃষক ফসল উৎপাদন করে আর্থিক উন্নতি করতে না পারলে উৎসাহ পাবে কোথায়? উৎপাদিত ফসলের লাভজনক মূল্য এনে দিতে পারে উপযুক্ত বিপণন ব্যবস্থা এবং বিপণন পরিকাঠামো।

পশ্চিমবঙ্গ সরকারের মঞ্জুরিকৃত সামান্য পরিমাণ অর্থ এবং নিয়ন্ত্রিত বাজারের সংগৃহীত অর্থ থেকে কৃষিজ বিপণন শাখা সাধ্যমতো কৃষি বিপণন উন্নতির কাজ করে চলেছে। একথা বলতে পারি ১৯৯৯-২০০০ সালে, কতিপয় আকস্মিক ও বিচ্ছিন্ন ঘটনাবলী ছাড়া সহস্রাব্দের শেষ আর্থিক বছরে কৃষিজ বিপণন ক্ষেত্রে বিশেষ কোনও অঘটন লক্ষ্য করা যায়নি।

হিমঘর

১৯৯৯ সালে আলুর উৎপাদন সন্তোষজনক হলেও কোনও কৃষককে হিমঘরে আলু সংরক্ষণের জন্য অসুবিধায় পড়তে হয়নি। পশ্চিমবঙ্গে হিমঘর নির্মাণের জন্য আমার দপ্তর চিরন্তর উৎসাহ দিয়ে যাচ্ছেন। যার ফলে, এই রাজ্যে ২০০০ সালে সংরক্ষণ কালে ৩৩৭টি হিমঘর এতদিনে গড়ে উঠেছে এবং মোট ৩৬.৭৩ লক্ষ মেট্রিক টন আলু সংরক্ষণের স্থান সৃষ্ট হয়েছে। ১৯৯৯-২০০০ সালের মধ্যে ১৪টি নতুন হিমঘরের জন্য অনুজ্ঞাপত্র প্রদানসহ বেশ কিছু পুরাতন হিমঘর সম্প্রসারিত করে অতিরিক্ত ২.৭৩ লক্ষ মেট্রিক টন কৃষিপণ্য সংরক্ষণের স্থান সৃষ্ট হয়েছে।

আলু ছাড়া ফল-সব্জি ইত্যাদি কৃষিপণ্য সংরক্ষণের দিকেও বিশেষ নজর দেওয়া হয়েছে। বহুমুখী হিমঘর তৈরির জন্যও অনুমতি দেওয়া হয়েছে এবং এ সমস্ত হিমঘরে স্থান বা ভাড়ার ব্যাপারে কোনও নিয়ন্ত্রণ রাখা হয়নি। আনন্দের সাথে উল্লেখ করতে চাই যে দক্ষিণবঙ্গের জেলাগুলিতে হিমঘরের সংখ্যা এবং স্থান কমবেশি পর্যাপ্ত, কিন্তু উত্তরবঙ্গে হিমঘর স্থাপনের জন্য আমার দপ্তর বিশেষভাবে সচেষ্ট হলেও সন্তোষজনক সাড়া মেলেনি। প্রয়োজনীয়তা এখনও থেকে গেছে। উত্তরবঙ্গে জেলাগুলিতে অবস্থিত হিমঘর ভাড়ার হার কিছু বেশি করা হয়েছে। বিভিন্ন প্রচেষ্টার মাধ্যমে উত্তরবঙ্গের জেলায় তিনটি নতুন হিমঘর নির্মাণের অনুমতি প্রদান করা হয়েছে এবং কাজ চলছে। এর মধ্যে সমবায়ের

২টি এবং নিজস্ব মালিকানাধীন একটি। আশা রাখি ২০০০ সালে হিমঘরে মোট সংরক্ষণের স্থান ৩৭ লক্ষ মেট্রিক টন ছাড়িয়ে যাবে।

১৯৯৯ সালে প্রায় ৯৩% হিমঘরের স্থান ভর্তি হয় এবং ডিসেম্বর মাস পর্যন্ত হিমঘরজাত আলু বের হয়। এর ফলে সারাবছর আলুর খুচরা দাম ৫-৬ টাকার মধ্যে থাকে। একেবারে শেষের দিকে আলুর দামে কিছুটা নিম্নগতি লক্ষ্য করা যায়, কিন্তু ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের ক্ষতিগ্রস্ত হতে হয়নি।

আমি সানন্দে জানাই যে, জেলা আধিকারিক, সহকারী বাস্তুকার ও মহকুমা আধিকারিকদের দ্বারা গঠিত পরিদর্শকদল বার বার বিভিন্ন হিমঘর পরিদর্শন ও তত্ত্বাবধান করার ফলে হিমঘর কর্তৃপক্ষ সতর্ক থেকেছেন এবং অবহেলাজনিত ক্ষয়ক্ষতির বিশেষ কোনও ঘটনার পনরাবৃত্তি ঘটেনি। এই ব্যবস্থা আরও বিজ্ঞানসম্মত এবং প্রায়োগিক করার উপলক্ষ্যে একদল আধিকারিককে খড়গপুর আই. আই. টি.-তে প্রশিক্ষণের জন্য পাঠানো হয়েছিল।

**পশ্চিমবঙ্গ রাজ্য বিপণন পর্ষদ**

'পশ্চিমবঙ্গ রাজ্য বিপণন (নিয়ন্ত্রণ) আইন, ১৯৭২ অনুসারে পশ্চিমবঙ্গ রাজ্য বিপণন পর্ষদ গঠিত হয়। পশ্চিমবঙ্গ রাজ্য বিপণন পর্ষদ একটি শীর্ষ সংস্থা। এই পর্ষদের মুখ্য উদ্দেশ্যে এই রাজ্যে অবস্থিত বিভিন্ন নিয়ন্ত্রিত বাজার, সমিতিগুলির ক্রিয়াকলাপের সমন্বয় সাধন, পরিচালনা, তত্ত্বাবধান ও নিয়ন্ত্রণ। পর্ষদ, সনদপ্রাপ্ত হিসাবপরীক্ষক দ্বারা নিয়ন্ত্রিত বাজার সমিতির হিসাব পরীক্ষা ও বার্ষিক আয়-ব্যয়ের উপর নিয়ন্ত্রণ রাখে। উন্নয়নমূলক কাজের পরিকল্পনা গ্রহণ প্রতিচিত্রের রূপায়ণ ও কারিগরিসম্মত সম্ভাব্য ব্যয়ের হিসাব ও পরীক্ষা-নিরীক্ষা এবং বিশেষজ্ঞসুলভ পরামর্শ প্রদান ও পরিদর্শনের জন্য উচ্চপদ থেকে অবসরপ্রাপ্ত সরকারি বাস্তুকার বা অভিজ্ঞ স্নাতক বাস্তুকার তিনজনকে নিয়োগ করেছে। বিভিন্ন ধাপে, কার্য নির্বাহের তত্ত্বাবধান পর্ষদের এই 'সেলের' উপর ন্যস্ত আছে। নিয়ন্ত্রিত বাজার সমিতির উন্নয়নমূলক কাজের দ্রুত ও ফলপ্রদ রূপায়ণের লক্ষ্যে আরও কিছু উপ-সহকারী বাস্তুকার শীঘ্রই নিয়োগ করা হতে পারে।

**নিয়ন্ত্রিত বাজার সমিতি**

১৯৯৯-২০০০ আর্থিক বছরে মোট ৪৬টি নিয়ন্ত্রিত বাজার সমিতি স্থাপনের পাশাপাশি ৪৩টি প্রধান বাজার চত্বর এবং হিমঘরসহ ৫১১টি উপবাজার ঘোষিত হয়েছে। 'পশ্চিমবঙ্গ কৃষিজাত পণ্য বিপণন (নিয়ন্ত্রণ) আইন, ১৯৭২' চালু করে বিভিন্ন হাট-বাজারগুলিতে বর্তমান বিপণন ব্যবস্থার সংস্কার করার চেষ্টা করা হচ্ছে। পরিকাঠামোর উন্নয়ন যথা—পাকা

চাতাল ও ছাউনি নির্মাণ, পানীয় জলের ব্যবস্থা, শৌচাগার, কিষাণ-ভবন, খামার থেকে বাজার সংযোগকারী রাস্তা ইত্যাদি নির্মাণ করা হচ্ছে। এই নির্মাণকার্যের সিংহভাগ অর্থ এসেছে বিভিন্ন নিয়ন্ত্রিত বাজার সমিতি কর্তৃক কৃষিজ পণ্য থেকে আদায়িকৃত 'মার্কেট ফি' মারফৎ। দক্ষিণবঙ্গে কৃষি বিপণন পরিকাঠামোর উন্নয়ন বিভিন্ন কারণে জোরদার করতে না পারার ফলে খুব বেশি কাজ করা সম্ভব হয়নি।

কৃষির সার্বিক উন্নয়নের জন্য বিপণন ব্যবস্থা ও পরিকাঠামোগত উন্নয়ন আরও অনেক বেশি প্রয়োজন কিন্তু অর্থের অভাবে গঠনমূলক কাজগুলি শম্বুকগতিতে চালাতে বাধ্য হচ্ছি।

**পরিকাঠামো**

১। (ক) প্রধান ও উপ-বাজার চত্বর নির্মাণের ফলে পুরাতন বাজারের ভিড় ও রাস্তার দারে কেনা-বেচা এড়ানো সম্ভব হচ্ছে। কিন্তু প্রয়োজনের তুলনায় কাজ হয়েছে কম। সুফল পেয়ে জনসাধারণের চাহিদা অনেক বেড়ে গেছে।

(খ) বিক্রয়ের জন্য ছাউনি থাকার ফলে বেশ কিছু সংখ্যক বাজার ব্যবহারকারী সব ঋতুতেই বাজার ব্যবহার করতে সক্ষম হয়েছেন।

(গ) নিয়ন্ত্রিত বাজার সমিতি কর্তৃক নির্মীয়মাণ বাজারগুলিতে উপযুক্ত প্রবেশপথ ও অভ্যন্তরীণ পথ থাকার ফলে বর্ষাকালেও আমাদের বাজারগুলিতে প্রবেশ ও চলাচলের অসুবিধা কিয়দংশে দূর হয়েছে।

(ঘ) বাজার চত্বরের মধ্যে অবস্থিত শ্রেণী বিভাজন করার জন্য ছাউনি, গুদামঘর ইত্যাদি, গ্রামাঞ্চলে মজুতকরণের সমস্যা বহুলাংশে সমাধান করেছে এবং পাট সংগ্রহ অভিযানের সহায়ক হয়েছে। এ পর্যন্ত মজুতকরণের জন্য নিয়ন্ত্রিত বাজার প্রকল্পের আওতায় ৭৫,০০০ মেট্রিক টনের বেশি স্থান সৃষ্টি করেছে।

**দোকান-তথা-গুদাম**

১৫টি বাজার সমিতির বাজার চত্বরে গুদাম সংলগ্ন দোকানঘর ব্যবসায়ীদের ভাড়া দেওয়া হয়েছে।

**আইনগত সাহায্য**

নিয়ন্ত্রিত বাজার প্রকল্প অনুসারে কেনা-বেচার কোনও বিরোধ সৃষ্টি হলে নিয়ন্ত্রিত

বাজার সমিতি আইন মোতাবেক তার সমাধান করে থাকে। এ ছাড়া কেনা-বেচার ক্ষেত্রে আইনসম্মত রসিদ দেওয়ার উপর জোর দেওয়া হচ্ছে।

**নাগরিক পরিষেবা**

নিয়ন্ত্রিত বাজার সমিতিগুলি বাজার চত্বর ও সংলগ্ন এলাকায় পানীয় জল, শৌচাগার, গাড়ি ও ভ্যান রাখার জায়গা ও নিষ্কাশনের উপযুক্ত প্রণালী নির্মাণের ব্যবস্থা রাখছেন। এ ছাড়া বাজার চত্বরে বিশ্রামের জন্য কয়েকটি বাজার সমিতি কিষাণভবন নির্মাণ করেছেন। আরও কিষাণ ভবন নির্মাণের পরিকল্পনা আছে। সড়কের পাশেও কৃষক তার পণ্য নিয়ে অপেক্ষা করার জন্য এবং রোদ বৃষ্টি থেকে রক্ষা পেতে সাময়িক বিশ্রামের জায়গা তৈরি হয়েছে বা আরও তৈরি করার পরিকল্পনা আছে।

'পশ্চিমবঙ্গ কৃষিজাত পণ্য বিপণন (নিয়ন্ত্রণ) আইন, ১৯৭২' মাঝে মাঝে সংশোধন করা সত্ত্বেও, এই আইনে এখনও বাস্তবোপযোগী কিছু কিছু ত্রুটি দেখা দেওয়ায় আবার ওই আইন সংশোধনের ব্যবস্থা নেওয়া হয়েছে।

পশ্চিমবঙ্গে হাট ও বাজারগুলির সামগ্রিক উন্নয়নের অন্তরায় একদিকে যেমন আর্থিক অপ্রতুলতা অন্যদিকে—

১। নিয়ন্ত্রিত বাজার এলাকায়, বাজার-হাটের মালিকানা বাজার সমিতি ছাড়াও ব্যক্তিগত মালিকানা বা বিভিন্ন সংস্থার হাতে থাকার দরুন পরিচালনার ভিন্ন ভিন্ন নিয়মবিধির উপস্থিতি নিয়ন্ত্রণ কর্মসূচি রূপায়ণে ব্যাঘাত সৃষ্টি করছে।

২। নতুন হাট-বাজার নির্মাণের জন্য জমির অভাব ও জমি অধিগ্রহণের জটিলতা।

৩। বিভিন্ন অজুহাতে ব্যবসায়ীগণ কর্তৃক আদালতে মামলা দায়ের ইত্যাদি।

**খামার পর্যায়ে উন্নতমানের শস্যগোলা নির্মাণ, বাজার সংযোগকারী রাস্তা নির্মাণ ও বাজার উন্নয়ন ও উন্নতমানের গরুর গাড়ি ও রিকশা ভ্যান ভরতুকিতে বিতরণ।**

এই প্রকল্পগুলি কৃষকের কাছে বিশেষভাবে পরিচিত এবং সমাদৃত। এ বছর এবং বিগত বছরগুলিতে আমার দপ্তর পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক সীমিত অর্থ বরাদ্দ সত্ত্বেও অতি প্রয়োজনীয় বাজার সংযোগকারী রাস্তাগুলি অতি নিষ্ঠার সঙ্গে রূপায়িত করেছে। উন্নতমানের শস্যগোলা এবং গরুর গাড়ি ও ভ্যান রিকশা প্রকল্পে ১৯৯৮-৯৯ ও ১৯৯৯-২০০০ সালে কোনও অর্থ মঞ্জুরি না হওয়ায় এই কাজগুলি করতে পারেনি এবং কৃষকদের

কোনও সাহায্য করতে পারেনি।

অধুনা অর্থ দপ্তর কর্তৃক সিদ্ধান্ত অনুযায়ী এই প্রকল্পগুলি কৃষি বিপণন শাখার খাতে বরাদ্দ অর্থ থেকে বিভিন্ন জেলা পরিষদ মারফৎ রূপায়িত হবে বলে স্থির হয়েছে।

**পাট শ্রেণীবিন্যাসকরণ এবং প্রশিক্ষণ**

১৯৯৯-২০০০ সালে আনুমানিক ১,৩২,৬২,৪০০ কুইন্টাল পাট উৎপাদিত হয়েছিল। বর্তমান পাট চাষের এলাকা না বাড়িয়ে উৎপাদন বৃদ্ধি এবং পাটের আঁশের উৎকর্ষ বৃদ্ধি কাম্য। শ্রেণীবিন্যাসকরণ ও আঁশের উৎকর্ষ বৃদ্ধিকরণ উপলক্ষে নানান প্রযুক্তি বর্তমান। এই প্রযুক্তি কৃষকের কাছে পৌঁছে দেওয়া এবং প্রশিক্ষণ দেওয়া খুবই জরুরি। আমার দপ্তর এই কাজটি করে চলেছে এবং ১৯৯৯-২০০০ সালে ৯০০টির বেশি কৃষক পরিবার প্রশিক্ষণপ্রাপ্ত হয়েছেন।

পাট একটি অর্থকরি ফসল। সন্তোষজনক মূল। না পেলে চাষীরা খুবই অসুবিধায় পড়েন। ১৯৯৯ সালে পাটের সহায়ক মূল্য ছিল ঃ

| | | ডাব্লিউ-৫ (কুইন্টাল প্রতি) | টিডি-৫ (কুইন্টাল প্রতি) |
|---|---|---|---|
| ১। | কোচবিহার, জলপাইগুড়ি এবং দার্জিলিং জেলা | ৭২০.০০ টাকা | ৭৭০.০০ টাকা |
| ২। | উত্তর ও দক্ষিণ দিনাজপুর এবং মালদা জেলা | ৭৩৩.০০ টাকা | ৭৮৩.০০ টাকা |
| ৩। | মুর্শিদাবাদ, বাঁকুড়া, বীরভূম জেলা | ৭৪৪.০০ টাকা | ৭৯৪.০০ টাকা |
| ৪। | নদীয়া, মেদিনীপুর, বর্ধমান উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা, হুগলি ও হাওড়া জেলা | ৭৫৬.০০ টাকা | ৮০৬.০০ টাকা |

১৯৯৯ সালে পাট নিগম পশ্চিমবঙ্গ থেকে পরিপোষক ও বাণিজ্যিক মূল্যে মোট ১,৬৫,৩৬৪ কুইন্টাল পাট সংগ্রহ করেছে।

এই পরিপোষক মূল্য মোটেই কৃষকের নিকট সন্তোষজনক নয়। পাটের পরিপোষক মূল্য বৃদ্ধি করার লক্ষ্যে আমাদের দাবি জোরদার করতে হবে এবং কেন্দ্রীয় সরকারের

সঙ্গে লড়াই চালিয়ে যেতে হবে। বিধানসভা থেকেও সমবেতভাবে এই দাবি তোলা দরকার এবং প্রস্তাব গ্রহণ করা দরকার।

**ফল ও সব্জি সংরক্ষণ**

ফল ও সব্জি সহজেই পচে যায়। ফসল তোলার সময় থেকে সংরক্ষণ ও স্থানান্তরকরণের বিভিন্ন সমস্যার জন্য শতকরা ২০-৩০ ভাগ ফসল প্রতি বছর নষ্ট হয়। অভাবি বিক্রি ও নষ্ট রোধ করতে আমার দপ্তর মোট ২৪টি কমিউনিটি ক্যানিং পরিষেবা কেন্দ্র চালু রেখেছে। এর জন্য অর্থ সাহায্য আসে সরকারি তহবিল ও নিয়ন্ত্রিত বাজার সমিতি থেকে। এই কেন্দ্রগুলিতে প্রশিক্ষণের ব্যবস্থা আছে এবং মহিলা ও গৃহিণীদের প্রতি বছর প্রশিক্ষণ দেওয়া হয়। এ ছাড়া সরকারি কেন্দ্রগলি থেকে প্রশিক্ষণপ্রাপ্ত মহিলাদের দ্বারা পরিচালিত আরও আটটি কেন্দ্র আছে। সরকারি কেন্দ্রে প্রশিক্ষণের সময় প্রতি শিক্ষার্থিনীকে মাসিক কুড়ি টাকা রাহা খরচ বাবদ দেওয়া হয়, যা কিনা বর্তমান অবস্থায় অতি নগণ্য। এই রাহা খরচ বাবদ অর্থ বৃদ্ধি করে মাসিক একশত টাকা করার জন্য আমার দপ্তর সুপারিশ করে অর্থ দপ্তরের অনুমোদনের জন্য পাঠিয়েছে।

কমিউনিটি ক্যানিং পরিষেবা কেন্দ্রে ফল ও সব্জি সংরক্ষণের জন্য রাসায়নিক দ্রব্য ইত্যাদি ও আনুষাঙ্গিক খরচের জন্য কিছু অর্থ সংগ্রহ করে থাকেন এবং সরকারি তহবিলে ট্রেজারি মারফত জমা করেন। ১৯৯৮-৯৯ সালে আদায়িকৃত অর্থের পরিমাণ ১০,০২,৮৪৯ টাকা ৮৮ পয়সা। ১৯৯৯-২০০০ সালেও ১১,৫১,০০০ টাকা সরকারি তহবিলে জমা পড়বে আশা রাখি। ১৯৯৮-৯৯ বর্ষে বিভিন্ন স্কিমে প্রায় ৩৭,০০০ মহিলাকে প্রশিক্ষণ দেওয়া সম্ভব হয়েছে। আশাকরি ১৯৯৯-২০০০ বর্ষে ৪৯,০০০ মহিলাকে প্রশিক্ষণ দেওয়া সম্ভব হবে। এই প্রকল্প ২০০০-২০০১ সালেও চালু রাখার প্রস্তাব রাখছি।

**বাজার সংবাদ**

১৯৯৯ সালে অকাল বর্ষণে এবং ট্রাক ধর্মঘটের ফলে ভোজ্য তেল, চিনি, ডাল ও সব্জির সাময়িক মূল্যবৃদ্ধি ঘটে। এর জন্য ক্রেতাসাধারণকে সাময়িক অসুবিধায় পড়তে হয়। কিন্তু কৃষিজ বিপণন শাখা কর্তৃক নানা ধরনের সতর্কীকরণ, বাজার সংবাদ পরিবেশন এবং তত্ত্বাবধানের ফলে সাময়িক ওই বিপর্যয় কাটিয়ে ওঠা গিয়েছিল। অবশ্য আলু ব্যতীত অন্যান্য সবজির দাম বেশ বেশি ছিল। ওই সময় উৎপাদক লাভ করলেও ক্রেতাদের কষ্ট হয়েছে সন্দেহ নেই।

উৎপাদনকারী ও ক্রেতা উভয়ের স্বার্থে বিভিন্ন কৃষিপণ্যের দর-সম্পর্কিত সংবাদ সম্প্রচার অত্যাবশ্যক। আমার দপ্তর নিয়মিতভাবে কলকাতাসহ রাজ্যের ১০০টি বিভিন্ন

বাজারের প্রধান প্রধান কৃষিপণ্যের দরদাম সংগ্রহ করে আকাশবাণী ও দূরদর্শন কলকাতা মারফত সংবাদ সম্প্রচারে সাহায্য করে আসছে। এ ছাড়া দৈনিক ও মাসিক ইস্তাহার প্রকাশিত হয়। রেল, কারাগার, হাসপাতাল এবং আধা-সরকারি সংস্থাগুলি কৃষিপণ্য কেনার সময় বিপণন সংক্রান্ত তথ্যের উপর নির্ভর করে। বাজার সংবাদ সংগ্রহ ও সম্প্রচারের ক্ষেত্রে নিয়ন্ত্রিত বাজারগুলির ভূমিকা খুবই গুরুত্বপূর্ণ। জাতীয় স্তরে পণ্যের মূল্যসূচি নির্ণয়ের জন্য প্রতি সপ্তাহে ভারত সরকারের নিকট বিশেষ ফর্মে বিশেষ বিশেষ কৃষিপণ্যের বাজার দরও পেশ করতে হয়। বর্তমান ও ভবিষ্যৎ পরিকল্পনা গ্রহণ করার ক্ষেত্রে বিপণন শাখা কর্তৃক প্রকাশিত বাজার সংবাদ বিশেষভাবে সহায়ক।

### কৃষিপণ্যের গুণমান নির্ণয়

গুণমান নির্ণয় এবং নিয়ন্ত্রণের ফলে উৎপাদককারী ন্যায্য মূল্য ও ক্রেতাসাধারণ উন্নতমানের দ্রব্য পেতে সাহায্য করে। "কৃষিজ পণ্য স্তর-বিন্যাস ও বিপণন আইন ১৯৩৭"-এর আইন অনুসারে কৃষিপণ্যের মান নির্ধারণ এখনও চালু আছে। এটি স্বেচ্ছা আইন। তথাপি আমার দপ্তরের প্রচেষ্টায় ১৯৯৯-২০০০ সালে প্রায় ১৫৪৮ কুইন্টাল সরষের তেল, ৭৪.২৫ কুইন্টাল ঘি, ৪০৫.০ কুইন্টাল মধু ও ১৬৯৪.০ কুইন্টাল বিভিন্ন মশলায় বিশুদ্ধতা পরীক্ষা-নিরীক্ষা মারফত আগমার্ক ছাপ প্রদান করা হয়েছে। আমার দপ্তরের পাঁচটি গবেষণাগার থেকে এই গুণমান নির্ণয় করা হয়। পরীক্ষাগারগুলিকে আরও বেশি জনপ্রিয় করার লক্ষ্যে বিভিন্ন প্রদর্শনী ও মেলার মারফত জনসাধারণের নিকট পৌঁছে দেওয়ার প্রচেষ্টা চলছে। এই প্রকল্প চালু রাখার প্রস্তাব রাখছি।

### বিপণন আধিকারিক ও অন্যান্যদের প্রশিক্ষণ

কৃষিজ বিপণন ক্ষেত্রে বিপণন প্রযুক্তি সংক্রান্ত প্রশিক্ষণ অতীব প্রয়োজনীয়। কৃষি বিপণন আধিকারিক, নিয়ন্ত্রিত বাজার সমিতির সভ্য, হিমঘর যন্ত্র পরিচালক, মেকানিক, এমনকি আনতদার, ব্যবসায়ী, আমদানি-রপ্তানিকারক এবং কৃষক, সকলের জন্য ভিন্ন ভিন্ন প্রকার প্রশিক্ষণ আবশ্যক।

আমার দপ্তর হিমঘরের মেকানিক ও অপারেটরদের হিমঘর সংক্রান্ত প্রশিক্ষণ, কৃষকের জন্য আলুর পর্যায়ক্রম এবং হিমজাতকরণের পূর্বে কার্যাবলী সংক্রান্ত প্রশিক্ষণ, প্যাকেজিং প্রশিক্ষণ ইত্যাদির প্রকল্প রচনা করে ১৯৯৯-২০০০ আর্থিক বছরে প্রস্তাব রেখেছেন। এগুলি রূপায়িত করা গেলে উপকার পাওয়া যাবে। এই প্রকল্প ২০০০-২০০১ সালেও চালু রাখার প্রস্তাব করছি।

**পান বাজারের উন্নয়ন**

পান একটি অর্থকরি ফসল কিন্তু সহজেই পচনশীল। পান উৎপাদকরা সাধারণত ক্ষুদ্র এবং প্রান্তিক চাষী। এই রাজ্যে যা পান তৈরি হয় তার প্রায় ৬০-৭০ শতাংশ বাইরে রপ্তানি করা হয়। অতএব পান বাজারের উন্নয়ন, দূরদেশের জন্য সুষ্ঠু পরিবহন ব্যবস্থা খুবই জরুরি। পান যদিও বেশ কয়েকটি জেলায় উৎপন্ন হয় এবং উৎকর্ষতার দিক দিয়ে বিশেষ উল্লেখযোগ্য, কিন্তু রাজ্যের বাইরে রপ্তানি ও পরিবহনের ব্যবস্থা বিশেষ কিছু গড়ে ওঠেনি। বিপণন শাখা, তমলুক ও উলুবেড়িয়া নিয়ন্ত্রিত বাজার সমিতির অধীন তমলুক, কাকাতিয়া ও বাগনানে পানের বাজার গড়ে তোলার প্রচেষ্টা নিয়েছে। দূরদেশে রেল মারফত পান পাঠাবার জন্য সময় সময় রেল কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ করে চলেছে।

**অনুজ্ঞাপত্র প্রদান**

১। আমার দপ্তর—"পশ্চিমবঙ্গ হিমঘর (অনুজ্ঞাপত্র প্রদান ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৬৬ সালের আইন" অনুযায়ী হিমঘর ব্যবসার অনুজ্ঞাপত্র প্রদান ও হিমঘর নিয়ন্ত্রণ করে।

২। "পশ্চিমবঙ্গ পণ্যাগার আইন, ১৯৬৩ সাল" অনুসারে অনুজ্ঞাপত্র প্রদান ও রক্ষণাবেক্ষণের স্বার্থে নিয়ন্ত্রণ করে।

৩। "পাট (অনুজ্ঞাপত্র প্রদান ও নিয়ন্ত্রণ) আদেশ, ১৯৬১ সাল" অনুসারে পাট ব্যবসায়ীদের অনুজ্ঞাপত্র প্রদান করে।

**চাষী কল্যাণ পরিকল্পনা**

নতুন "চাষী কল্যাণ পরিকল্পনা" রাজ্য বিপণন পর্যদ নীতির দিক থেকে একমত হয়েছে এবং পরিকল্পনাটি চালু করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিচ্ছে।

**উত্তরবঙ্গ তরাই উন্নয়ন প্রকল্প**

এই প্রকল্পটি তৃতীয় পর্যায়ে নেদারল্যান্ড সরকারের আর্থিক আনুকূল্যে বাজার সংযোগকারী রাস্তা এবং বাজার উন্নয়নের কাজ রূপায়িত হচ্ছে। ১৯৯৯ সালের ডিসেম্বর মাসে এই কর্মসূচি শেষ হওয়ার কথা। এই কাজগুলি জেলা পরিষদ এবং আমার দপ্তর পৃথকভাবে রূপায়িত করছে। ১৯৯৯-২০০০ সালে বাজার সংযোগকারী রাস্তা এবং বাজার উন্নয়নের জন্য মোট ৯৬,৪১,১০৯ টাকার প্রকল্প পেশ করা হয়েছে। এর মধ্যে বাজার উন্নয়নের জন্য ৬২,৫৬,০০০ টাকা এবং বাজার সংযোগকারী রাস্তার জন্য ২৬,৮৯,০০০

টাকা মঞ্জুর হয়েছে। অধিকাংশ কাজ ভালভাবে সম্পূর্ণ হওয়ার পথে। সামান্য হলেও অবশিষ্ট অংশ চলতি আর্থিক বছরেই সম্পূর্ণ হয়ে যাবে।

আমি জানি পশ্চিমবঙ্গে চাষীদের প্রয়োজনের বেশির ভাগ কাজ আমার দপ্তর পূরণ করতে পারেনি। চাষীদের সব থেকে বেশি প্রয়োজন বাজার। তাদের উৎপন্ন ফসল নিয়ে আসার রাস্তা এবং সুলভ পরিবহন ব্যবস্থা। এই চাহিদা এত বেশি যে অদূর-ভবিষ্যতে এই কাজ কেবলমাত্র বিপণন দপ্তরের পক্ষে নতুন পথ বের করতে না পারলে আমরা নতুন যুগের চাষীকে সেই সুযোগ দিতে পারব না। তাই আমরা আপনাদের সামনে নতুন পরিকল্পনাসহ নতুন আইন আনার চেষ্টা করব এবং আপনাদের সামনে নতুন পরিকল্পনাসহ নতুন আইন আনার চেষ্টা করব এবং আপনাদের নিকট বিনীত নিবেদন রাখব অনুগ্রহ করে বাস্তব অবস্থার কথা বিবেচনা করে আমার প্রস্তাব সহৃদয়তার সঙ্গে বিবেচনা করে সমর্থন করবেন।

আপনারা দলমত-নির্বিশেষে সকলে আমাকে যে সাহায্য করেছেন সেজন্য আপনাদের সকলকে আন্তরিক শ্রদ্ধা, ধন্যবাদ ও কৃতজ্ঞতা জানাই। একই রকম সহানুভূতি ও সাহায্য পাব এই আশা রেখে এবং আমার বাজেট বরাদ্দকে সমর্থন করার অনুরোধ রেখে শেষ করলাম।

**Demand No. 59**

**Major Head : 2501—Special Programmes for Rural Development**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 27,86,05,000 only be granted for expenditure under Demand No. 59, Major Head : "2501—Special Programmes for Rural Development" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 9,19,40,000 already voted on account)

(Printed Budget Speech of Dr. Surjya Kanta Mishra on Demand Nos. 59, 60, 62 & 63 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ২০০০-২০০১ আর্থিক বৎসরের ব্যয় নির্বাহের জন্য ৫৯ নং অভিযাচনের মুখ্যখাত "২৫০১—স্পেশ্যাল প্রোগ্রাম ফর রুর‍্যাল ডেভেলপমেন্ট"-এর অধীনে বিভিন্ন কর্মসূচির জন্য ২৭,৮৬,০৫,০০০ (সাতাশ কোটি ছিয়াশি লক্ষ পাঁচ হাজার) টাকা মাত্র ; ৬০ নং অভিযাচনের মুখ্যখাত "২৫০৫—রুর‍্যাল ডেভেলপমেন্ট"-এর অধীনে ২৬৫,৬৪,৬১,০০০ (দুশ পঁয়ষট্টি কোটি চৌষট্টি লক্ষ একষট্টি হাজার) টাকা মাত্র ; ৬২ নং অভিযাচনের মুখ্যখাত "২৫১৫—আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (পঞ্চায়েতি রাজ)", "৩৬০৪—কম্পেনসেশন অ্যান্ড অ্যাসাইনমেন্টস্ টু লোকাল বডিজ অ্যান্ড পঞ্চায়েতি রাজ ইনস্টিটিউশনস (পঞ্চায়েতি রাজ)" এবং "৬৫১৫—লোনস্ ফর আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (পঞ্চায়েতি রাজ)"-এর অধীনে ৪১৮,০৭,৪৮,০০০ (চারশ আঠারো কোটি সাত লক্ষ আটচল্লিশ হাজার) টাকা মাত্র এবং ৬৩ নং অভিযাচনের মুখ্যখাত "২৫১৫—আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (কমিউনিটি ডেভেলপমেন্ট)", "৪৫১৫—ক্যাপিটাল আউটলে অন আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (কমিউনিটি ডেভেলপমেন্ট)" এবং "৬৫১৫—লোনস্ ফর আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস (কমিউনিটি ডেভেলপমেন্ট)"-এর অধীনে ১০০,৪৩,২৯,০০০ (একশো কোটি তেতাল্লিশ লক্ষ উনত্রিশ হাজার) টাকা মাত্র মঞ্জুর করা হোক।

২.০ এই উপলক্ষ্যে মাননীয় সদস্যদের সামনে এই দপ্তরের কর্মধারার বিষয়ে মূল দৃষ্টিভঙ্গি ও নিজস্ব মূল্যায়ন পেশ করতে চাই।

২.১ ১৯৭৮ সালের চৌঠা জুন গ্রামের সাধারণ মানুষের আর্থ-সামাজিক উন্নয়ন এবং স্থানীয় সমস্যার সমাধানে তাদের নিজস্ব আশা-আকাঙ্খা ও প্রচেষ্টা বাস্তবায়িত করার জন্য বর্তমান ত্রি-স্তর পঞ্চায়েত ব্যবস্তায় প্রথম নির্বাচন অনুষ্ঠিত হয়। নির্বাচনের আগে যা ছিল বর্তমান সরকারের একটি ঘোষিত কর্মসূচি, আজ তা রূপায়ণের পর হয়ে দাঁড়িয়েছে সাধারণতম মানুষের অচ্ছেদ্য অধিকারের একটি বাস্তব রূপ।

২.২ এই অধিকারবোধের তাগিদেই রাজ্য সরকার নির্দিষ্ট নিয়ম মেনে প্রতি পাঁচ বৎসর অন্তর নির্বাচনের ব্যবস্থা গ্রহণ করে আসছেন। গত ১৮ই এপ্রিল, ১৯৯৯ সালে শিলিগুড়ি মহকুমা পরিষদের তৃতীয় সাধারণ পঞ্চায়েত নির্বাচন এই রাজ্যে এখন পর্যন্ত শেষ সাধারণ নির্বাচন। তার আগে গত ১৯৯৮ সালেই রাজ্যের অন্য জেলাগুলিতে পঞ্চম সাধারণ পঞ্চায়েত নির্বাচন অনুষ্ঠিত হয়েছিল। ১৯৭৮ সালে রাজ্য সরকার ছিল এই ব্যবস্থা চালু করার হত—আর, এখন সাধারণ মানুষই হয়ে দাঁড়িয়েছেন এই ব্যবস্থার রক্ষক এবং পরিচালক। রাজ্য সরকার তাদের প্রতিশ্রুতি মতো সাধারণ মানুষের সাথে এই ব্যবস্থার রক্ষণাবেক্ষণ এবং বিকাশের জন্য নিরলস প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন।

২.৩ দার্জিলিং-এ দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল প্রতিষ্ঠা করার পর ঐ এলাকার গ্রামীণ মানুষের জন্য দ্বি-স্তর (অর্থাৎ পঞ্চায়েত সমিতি ও গ্রাম পঞ্চায়েত) ব্যবস্থা সংবিধানের নীতিতে চালু আছে। ঐ এলাকায় আগামী ২৮শে নির্বাচনের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

২.৪ ইতিমধ্যে সংবিধানের নীতিকে অনুসরণ করে রাজ্য সরকার গ্রামীণ—এলাকায় সমস্ত চা বাগান এলাকার এবং সংরক্ষিত বনে গড়ে ওঠা লোকালয়ের মানুষকে নিকটবর্তী গ্রাম পঞ্চায়েতের আওতায় আনার ব্যবস্থা করেছেন যাতে ঐ সব এলাকায় সাধারণ মানুষ তাদের আর্থ-সামাজিক বিকাশে পঞ্চায়েতের সাহায্য নিতে পারেন।

২.৫ ক্রমবর্ধমান জনসংখ্যার চাপ এবং সীমাবদ্ধ প্রশাসনিক ব্যবস্থায় যাতে পঞ্চায়েতগুলি ভারাক্রান্ত না হয়ে পড়ে সেদিকে দৃষ্টি রেখে পঞ্চায়েতের সংখ্যা এবং এলাকার পরিবর্তন করা চলেছে। প্রথম পঞ্চায়েত সাধারণ নির্বাচনে যেখানে জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েতের সংখ্যা ছিল যথাক্রমে ১৫,৩২৪ এবং ৩২৪২, আগামী দার্জিলিং নির্বাচনের পর সেই সংখ্যা গিয়ে দাঁড়াবে যথাক্রমে ১৭,৩৪১ এবং ৩৩৬০। এই প্রসঙ্গে উল্লেখ করার প্রয়োজন যে এলাকার মানুষের সাধারণভাবে পেশাগত পরিবর্তনের জন্য ইতিমধ্যে পঞ্চায়েত এলাকার অনেক গ্রাম, এমন কি কয়েকটি পুরো গ্রাম-পঞ্চায়েত পর্যন্ত পৌরসভার অন্তর্ভূক্ত হয়ে গিয়েছে। আর দার্জিলিং জেলা পরিষদের বিলোপ এবং শিলিগুড়ি মহকুমা পরিষদের সৃষ্টি তো মাননীয় সদস্যদের ইতিপূর্বেই জানা আছে।

৩.০ মাননীয় সদস্যদের স্মরণে থাকতে পারে, ৭৩-তম সংবিধান সংশোধন হওয়ার আগেই আমাদের পঞ্চায়েত ব্যবস্থায় মহিলা ও তফসিলি জাতি ও আদিবাসী মানুষদের জন্য আসন সংরক্ষণ ব্যবস্থা চালু করা হয়েছিল। এর ফলে এলাকার দুর্বলতর মানুষদের সঙ্গে নিয়ে তাদের দিয়েই সামগ্রিক উন্নতির স্বার্থে রাজ্য সরকারের সমস্ত আর্থিক উন্নয়ন এবং সামাজিক উন্নয়ন ও নিরাপত্তার প্রকল্পগুলি পঞ্চায়েতের মাধ্যমে বা সহযোগিতায় রূপায়িত হচ্ছিল।

৩.১ ৭৩-তম সংবিধান সংশোধন শুধুমাত্র রাজ্য সরকারের পূর্বঘোষিত সদিচ্ছাকেই স্বীকৃতি দেয়নি, তাকে আরও সুদৃঢ়, সংহত এবং আনুষ্ঠানিক করেছে। এর ফলে যে দায়িত্বগুলো রাজ্য সরকার এ যাবৎ পঞ্চায়েতি ব্যবস্থার সহযোগিতায় বা মাধ্যমে পালন করছিলেন সেই দায়িত্বের সাথে আরও কিছু দায়িত্ব যোগ হয়েছে এবং বর্তমান দায়িত্বগুলো আরও গভীর এবং আইনের দৃষ্টিতে বাধ্যতামুলক হয়েছে।

৩.২ গ্রামের মানুষ আরও অনেক বেশি সরকারি দপ্তরের কর্মকাণ্ডের সঙ্গে পঞ্চায়েতের মাধ্যমে যুক্ত হতে পারছেন এবং পারবেন কারণ কাজের একটা বড় অংশ এখন

পঞ্চায়েতের মাধ্যমে রূপায়িত হচ্ছে। এখন পঞ্চায়েতকে শুধু বর্তমান সময়ের কথা ভাবলেই চলবে না, সুদূরপ্রসারী চিন্তা ভাবনা অর্থাৎ রীতিমতো রাজ্য বা কেন্দ্রীয় সরকারের মতো ভবিষ্যৎ-এর কথা মাথায় রেখে পঞ্চবার্ষিকী পরিকল্পনার কথা ভাবতে হবে।

৩.৩ এই পরিকল্পনায় যাতে গ্রামের সমস্ত মানুষ ভাগ নিতে পারেন তার জন্য এবছরই শুরু করা হয়েছে সহভাগী উন্নয়ন পরিকল্পনার প্রয়োগের ভাবনা চিন্তা। এই কর্মকান্ডের মূল কেন্দ্র গ্রাম পঞ্চায়েত। প্রথমে তারা এলাকার মানুষের বৈশিষ্ট্য বা সমস্যার সম্বন্ধে সমস্ত তথ্য সংগ্রহ করবে মানুষকে সাথে নিয়ে। যেহেতু ছোট ছোট এলাকায় সাধারণ মানুষের সাথে এক সাথে বসে এই তথ্য সংগ্রহ হবে, তথ্যগুলি হবে নিখুঁত এবং সব পরিবারকে ভিত্তি করে—যা প্রচলিত তথ্য সংগ্রহ ব্যবস্থার থেকে আলাদা। এই তথ্য পাড়া-সংসদ ভিত্তিতে সাজিয়ে নিয়ে সংসদ সভার সুপারিশে বিভিন্ন বিষয়ে পারস্পরিক গুরুত্ব বিবেচনা করে সেই অনুযায়ী বার্ষিক এবং পঞ্চবার্ষিকী পরিকল্পনা তৈরি করার চেষ্টা করা হবে আগামী ২০০০-২০০১ এবং ২০০২-২০০৭ অর্থাৎ দশম পঞ্চবার্ষিকী পরিকল্পনার জন্য। গ্রাম পঞ্চায়েত স্তরে সংসদ প্রতিনিধিদের উপস্থিতিতে সবার সাথে আলোচনা করে তৈরি হবে গ্রাম পঞ্চায়েতের ভবিষ্যৎ এর পরিকল্পনা। যেহেতু সাধারণ মানুষের আশা আকাঙ্খা স্বপ্ন নিয়ে তৈরি হবে এই পরিকল্পনা তাদেরই তথ্যের এবং সমস্যার ভিত্তিতে, আমরা ভাবতেই পারি ঐ পরিকল্পনার সাফল্যের জন্য পঞ্চায়েত ও সাধারণ মানুষ অঙ্গাঙ্গীভাবে এবং পরস্পরের পরিপূরক হিসাবে কাজ করবে। জেলা, মহকুমা ও ব্লকস্তরের সমস্ত উন্নয়নমূলক দপ্তরের প্রতিনিধিরা এবং জেলা পরিকল্পনা পর্ষদ যুক্ত হবেন এই কর্মকান্ডে। আমাদের বিশ্বাস এই পরিকল্পনার বাস্তবায়নে সাধারণ মানুষ ঈপ্সিত স্তরে দ্রুত পৌঁছুতে পারবে। সঠিক আর্থ-সামাজিক উন্নয়নের আদর্শ রূপায়ণ হবে।

৩.৪ মাননীয় সদস্যদের আমি আনন্দের সাথে জানাচ্ছি ইউনিসেফের সহযোগিতায় আমরা এই কর্মকান্ডের রূপায়ণ শুরু করে দিয়েছি। প্রথম ধাপে আমরা জেলায় জেলায় জেলা পঞ্চায়েত ও প্রশাসন এবং ব্লক পঞ্চায়েত ও প্রশাসনের সাথে আলোচনা করেছি। এরপর আমরা মহকুমাস্তরে সমস্ত প্রধানদের সাথে আলোচনা করেছি। এখন চলছে প্রশিক্ষণ ব্যবস্থা। কিছু স্থানে পরীক্ষামূলক ভাবে সহভাগী পরিকল্পনা রচনার কাজ শুরু হয়ে গেছে বা যাচ্ছে। আমি আশা রাখি আপনাদের সকলের সহযোগিতায় গ্রামের সকল শ্রেণীর মানুষকে উদ্বুদ্ধ করে গ্রাম পঞ্চায়েতগুলি এবার থেকে সুদূর প্রসারী পরিকল্পনা করবে নিজেদের জন্য এবং সেই পরিকল্পনার সার্থক রূপায়ণ ও রক্ষণাবেক্ষণ করবেন সাধারণ মানুষ কারণ এই পরিকল্পনা হবে তাদের তৈরি এবং তাদেরই স্বার্থে।

৪.০ মাননীয় সদস্যরা অবগত আছেন বিগত দিনের পঞ্চায়েত বিভাগ এবং

গ্রামোন্নয়ন বিভাগ একীকরণ হয়ে যেদিন থেকে পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন দপ্তরের সৃষ্টি হয়েছে তখন থেকেই রাজ্যস্তরের গ্রামোন্নয়নের সমস্ত কর্মসূচি আরও বেশি করে পঞ্চায়েতিমুখী এবং পঞ্চায়েত নির্ভর হয়েছে।

৪.১ এই প্রসঙ্গে মাননীয় সদস্যদের জ্ঞাতার্থে নিবেদন করতে চাই আগেরবারের মতো গতবারেও পঞ্চায়েতগুলি বিভিন্ন প্রকল্পের রূপায়ণে আশানুরূপ গতি আনতে পারেনি যার অন্যতম মূল কারণ ছিল বিগত লোকসভা নির্বাচন। আপনারা সবাই অবগত আছেন নির্বাচনের সময় অধিকাংশ জেলা ও তদধীনস্তরের সরকারি কর্মিরা ও সেই সঙ্গে রাজনৈতিক ব্যক্তিরা নির্বাচনের কর্মকান্ডে জড়িয়ে পড়েন এবং এর সাথে যুক্ত হয় বিধিবদ্ধ আচরণবিধি—যার ফলে উন্নয়নমূলক কাজের গতি ব্যাহত হয়।

৪.২ উপরের সমস্যার সাথে যুক্ত হয়েছিল আর একটি সমস্যা। বিগত আর্থিক বছরের গোড়ায় ভারত সরকার কতকগুলি কর্মসূচির নিয়মনীতি ও প্রয়োগের পুনর্বিন্যাস করার সিদ্ধান্ত নেন। স্বাভাবিকভাবেই নতুন নীতির ঘোষণা, কেন্দ্রীয় স্তরে তার রূপরেখা নির্ধারণ এবং রাজ্য স্তরে সেগুলির বঙ্গীয়করণ এবং সমস্ত স্তরে (জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি ও গ্রাম পঞ্চায়েত) পৌঁছুনো এবং বিশ্লেষণেও কিছু সময় নষ্ট হয়েছে। তবুও আনন্দের সঙ্গে মাননীয় সদস্যদের কাছে নিবেদন করতে চাই, এই সমস্ত বাধা সত্ত্বেও আমাদের পঞ্চায়েতগুলি নতুন নিয়মের সাথে মানিয়ে নিয়েছেন এবং দ্রুত কাজ করছেন যাতে হারানো সময়ের কাজের অধিকাংশ করে নেওয়া যায়।

৪.৩ যে সমস্ত কর্মসূচির পুনর্বিন্যাস বা নবরূপায়ণ করা হয়েছে সেগুলি সম্বন্ধে কিছু সাধারণ তথ্য মাননীয় সদস্যদের জ্ঞাতার্থে পেশ করছি।

পুরনো জওহর রোজগার যোজনা বদলে এখন হয়েছে জওহর গ্রাম সমৃদ্ধি যোজনা। আমাদের রাজ্য থেকে কেন্দ্রীয় সরকারের কাছে এই প্রকল্পের শর্তাবলী পরিবর্তনের জন্য অনেকদিন থেকেই আবেদন করা হচ্ছিল। নতুন নিয়মে আমাদের পরামর্শ কেন্দ্রীয় সরকার অনেকটা মেনেছেন। এখন থেকে এই প্রকল্পের সম্পূর্ণ অর্থ যাবে গ্রাম পঞ্চায়েতের কাছে। এই অর্থের ২২১/২ শতাংশ তারা খরচ করবেন দারিদ্র্যসীমার নিচে বসবাসকারী অনগ্রসর জাতি ও শ্রেণীর মানুষের জন্য প্রকল্পে, ৩ শতাংশ খরচ হবে প্রতিবন্ধিদের জন্য এবং ১৫ শতাংশ খরচ করা যাবে পঞ্চায়েত এলাকার আগে সৃষ্ট সম্পদের রক্ষণাবেক্ষণের জন্য।

কেন্দ্রীয় সরকার রচিত নির্দেশিকা অনুযায়ী এই টাকায় পাকা রাস্তা, উচ্চ মাধ্যমিক বিদ্যালয় বা মহাবিদ্যালয়ের বাড়ী ইত্যাদি তৈরি করা যাবে না। ৫০,০০০ টাকা পর্যন্ত মূল্যমানের যে কোনও প্রকল্প উচ্চতর কোনও স্তরে যথা পঞ্চায়েত সমিতি বা জেলা

পরিষদের কোনও অনুমোদন ছাড়াই গ্রাম পঞ্চায়েত রচনা ও রূপায়ণ করতে পারবেন। প্রসঙ্গত উল্লেখ করা যায় নিজস্ব আর্থিক সঙ্গতি ও কর্মসূচি অনুযায়ী যে কোনও প্রকল্প রূপায়ণে আমাদের গ্রাম পঞ্চায়েতগুলির ক্ষেত্রে এধরনের কোনও অনুমোদনের প্রয়োজন নেই। তবে প্রকল্পের মান ও অর্থমূল্য অনুযায়ী কারিগরি পরীক্ষা করানো বাধ্যতামূলক। ঠিকাদার বা ঐ জাতীয় কোনও লোকের এই প্রকল্প রূপায়ণে নিয়োগ করা যাবে না।

কর্ম সুনিশ্চিতকরণ প্রকল্প বা ই. এ. এস.—এই প্রকল্পের নাম বদলানো হয়নি কিন্তু রূপায়ণের মাপকাঠি বদলেছে। আগে এটি পঞ্চায়েত সমিতি ভিত্তিক প্রকল্প ছিল। বিগত বছর থেকে ভারত সরকার বিভিন্ন জেলার অনগ্রসরতার মাপকাঠিতে জেলা ভিত্তিক তহবিল পাঠাচ্ছেন। এই প্রকল্পে শুধুই কর্মসংস্থান ভিত্তিক প্রকল্প করা যাবে। জেলায় প্রাপ্ত অর্থের ৭০ শতাংশ বিভিন্ন পঞ্চায়েত সমিতিকে এলাকার জনসংখ্যার মাপকাঠিতে প্রদান করা হবে। ৩০ শতাংশ অর্থ জেলা পরিষদ প্রকল্প রূপায়ণে ব্যবহার করবেন। ঠিকাদার বা ঐ জাতীয় লোকদের এই প্রকল্পেও নিয়োগ করা যাবে না।

আগেকার সুসংহত গ্রামীণ উন্নয়ন প্রকল্প (আই. আর. ডি. পি.), গ্রামীণ যুবক যুবতীদের স্বনিযুক্তির জন্য শিক্ষণ প্রকল্প (ট্রাইসেম), গ্রামীণ নারী ও শিশুদের উন্নয়ন প্রকল্প (ডোকরা), গ্রামীণ কারিগরদের উন্নত মানের যন্ত্রপাতি প্রদান প্রকল্প (সিট্রা), গঙ্গা কল্যাণ যোজনা (জি. কে. ওয়াই.) ও লক্ষ কূপ প্রকল্প (এম. ডব্লু. এস.)—এই সব প্রকল্পকে একত্র করে স্বর্ণজয়ন্তী গ্রাম স্বরোজগার যোজনা চালু করা হয়েছে। প্রসঙ্গত, মাননীয় সদস্যদের মনে থাকতে পারে রূপায়ণের জন্য নির্দিষ্ট কিছু নিয়ম এই সরকারের নীতি বিরোধী হওয়ার জন্য আমরা গঙ্গা কল্যাণ যোজনা কখনও এই রাজ্য রূপায়িত করেনি। নতুন প্রকল্পের বরাদ্দের ১০ শতাংশ অর্থ থাকবে প্রশিক্ষণের জন্য, ২০ শতাংশ থাকবে শিক্ষণ ব্যবস্থার কাঠামোগত উন্নয়নের জন্য, ১০ শতাংশ থাকবে গ্রুপ বা দল তৈরি করার খরচ এবং আবর্তিত তহবিল দেওয়ার জন্য, আর ৩০ শতাংশ থাকবে ব্যাঙ্কের সহযোগিতায় পূর্বতন আই. আর. ডি. পি. ধাঁচের প্রকল্প করার জন্য। বাকি ৩০ শতাংশ অর্থ লক্ষ কূপ প্রকল্পে ব্যবহার করা হবে। গ্রুপ বা যৌথ প্রকল্প এবং সেচ প্রকল্পের জন্য উৎসাহ বেশি দেওয়া হবে।

ইন্দিরা আবাস যোজনাতেও (আই. এ. ওয়াই) কিছু পরিবর্তন করা হয়েছে। বরাদ্দ অর্থের শতকরা ৮০ ভাগ অর্থ নতুন ঘর তৈরির জন্য দেওয়া যাবে। ঘর পিছু অর্থের পরিমাণ দার্জিলিং এর পার্বত্য এবং সুন্দরবন ব্লক অঞ্চলে ২২,০০০ টাকা এবং অন্যান্য জায়গায় ২০,০০০ টাকা। বাকি ২০ শতাংশ অর্থ দেওয়া যাবে আগে হওয়া ঘরগুলির উন্নয়নে—ঘর পিছু ১০,০০০ টাকা। এছাড়া এর সহযোগী একটি প্রকল্পে ২০ শতাংশ ভরতুকি এবং বাকিটা ব্যাঙ্ক ঋণ সহ দারিদ্রসীমার নিকটবর্তী মানুষদের পঞ্চাশ হাজার

টাকা পর্যন্ত গৃহ নির্মাণের জন্য দেওয়া যাবে। এই প্রকল্পের নাম দেওয়া হয়েছে—ইন্দিরা আবাস যোজনা—ঋণ ও অনুদান প্রকল্প।

৪.৪ আর একটি মুখ্য পরিবর্তন আছে সমস্ত কেন্দ্র প্রায়োজিত প্রকল্পগুলিতে। এ যাবৎ বিভিন্ন প্রকল্পে কেন্দ্র ও রাজ্যের দেয় অর্থের অংশের পরিমাণ ছিল বিভিন্ন। কেন্দ্র কোন প্রকল্পে দিতেন সবটাই। কোনওটাতে ৮০ শতাংশ, কোনওটাতে ৭৫ শতাংশ আবার কোনওটাতে ৫০ শতাংশ। গত বছর থেকে কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিয়েছেন সমস্ত প্রকল্পে কেন্দ্র শতকরা ৭৫ ভাগ অর্থ দেবেন, বাকি টাকা রাজ্যের দেয়। যে প্রকল্পগুলি আমাদের রাজ্যে বেশি ব্যবহার হয় তার ভিত্তিতে আমরা হিসেব করে দেখেছি যে আমাদের রাজ্যের ক্ষেত্রে একই পরিমাণ অর্থ সদ্ব্যবহার করলে আমাদের দেয় অর্থের পরিমাণ আগের থেকে কিছু বেশি লাগবে।

৫.০ মাননীয় সদস্যদের কাছে এবার আমাদের দপ্তরের কর্মসূচিগুলির এ বছরের মূল্যায়ন এবং আগামী বছরের পরিকল্পনা প্রস্তাব বিবেচনা ও অনুমোদন এরজন্য নিবেদন করছি। প্রসঙ্গত উল্লেখ করছি, যেহেতু গতবছরে পরিবর্তিত প্রকল্পগুলির রূপরেখা নির্ধারিত হতে সময় লেগেছিল, আমাদের অধিকাংশ অগ্রগতির হিসেব সাধারণভাবে পুরনো ও নতুন নিয়ম মিলিয়ে। মাননীয় সদস্যদের বিবেচনার সুবিধার জন্য আমি তথ্য বা প্রস্তাবগুলি যথাসম্ভব অভিযাচন ক্রমে পেশ করছি।

৫.১ প্রথমেই জাতীয় সামাজিক প্রকল্পের কথা মাননীয় সদস্যদের মনে করিয়ে দিই। এই প্রকল্পটি সমাজ কল্যাণ দপ্তরের ৪২ নং অভিযাচনের অংশ। প্রকল্পটির রূপরেখা অপরিবর্তিত আছে। ১৯৯৮-৯৯ সালে জাতীয় বার্ধক্য ভাতা পেয়েছেন ৩,৪৬,৫৮৫ জন, জাতীয় পরিবার কল্যাণ প্রকল্পের সুবিধা পেয়েছেন ১০,৮২৭টি পরিবার এবং জাতীয় মাতৃকল্যাণ প্রকল্পের সুবিধা পেয়েছেন ৮৪,৫৯০ জন মা। ঐ বছরে লক্ষ্যমাত্রা ছিল যথাক্রমে ৩,৫৩,৯০০, ১০,০৭৪ এবং ১,১৮,৪৯০। ১৯৯৯-২০০০ সালে ডিসেম্বর পর্যন্ত ঐ সব প্রকল্পে উপকৃতের সংখ্যা যথাক্রমে—৩,৫১,৬১৯, ৭০০৩ এবং ৭০,৮৬২, সারা বছরে লক্ষ্যমাত্রা ছিল যথাক্রমে ৩,৫৩,৯০০, ৯৩৬৫ এবং ১,০৩,৯০৬। প্রসঙ্গত, মাননীয় সদস্যদের মনে থাকতে পারে যে ঐ প্রকল্পে বার্ধক্যভাতা হিসাবে কেন্দ্রীয় সরকার মাথা পিছু ৭৫ টাকা প্রতি মাসে বরাদ্দ করেন। রাজ্য সরকার ভাতার পরিমাণ ১০০ টাকা করার জন্য ২৫ টাকা করে দিয়ে থাকেন। এ বাবদে গত ১৯৯৮-৯৯ সালে রাজ্য সরকার খরচ করেছিলেন ৮২০.৬১ লক্ষ টাকা। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ডিসেম্বর মাস পর্যন্ত ৭০৮.৮৫ লক্ষ টাকা খরচ হয়েছে। আগামী বছরে এই খাতে ১২৬১.৭০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব রাখা আছে।

৬.০ এবার মাননীয় সদস্যদের বিবেচনার জন্য এই দপ্তরের ৫৯নং খতিয়ানের গত বৎসরের হিসাব এবং আগামী বছরের প্রস্তাব পেশ করছি। এই অভিযাচনেরই অংশ ছিল আই. আর. ডি. পি., ট্রাইসেম, ডোকরা ও গঙ্গা কল্যাণ যোজনা। আগেই বলা হয়েছে ঐ প্রকল্পগুলি এবং সিট্রা (যা পুরোপুরি কেন্দ্রীয় অর্থে চলত) ও লক্ষ কূপ প্রকল্প (যা আগে ৬০ নং অভিযাচনের অংশ ছিল)—সব মিলে এখন হয়েছে স্বর্ণজয়ন্তী গ্রাম স্বরোজগার যোজনা। ১৯৯৮-৯৯ সালে আই. আর. ডি. পি., ট্রাইসেম, ডোকরা ও লক্ষ কূপ প্রকল্পে রাজ্য সরকার মোট খরচ করেছিলেন যথাক্রমে ২৪৬০.৩৪, ২৩২.২৮৮, ১২৪.৮১৬ এবং ৩৬৫.১৯ লক্ষ টাকা অর্থাৎ মোট ৩১৮২.৬৩৪ লক্ষ টাকা। নতুন প্রকল্পে ১৯৯৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত রাজ্য সরকার থেকে ১৪৭.৮১৫ লক্ষ টাকা জেলাগুলিতে দেওয়া হয়েছে। আগামী বছরে আমাদের প্রস্তাব এই খাতে ২২০০.০০ লক্ষ টাকা খরচ করার।

৬.১ যেহেতু ঐ সমস্ত পুরনো প্রকল্পে ১৯৯৮-৯৯ সালের শেষে জেলা পর্যায়ে সব খাতেই টাকা কম বেশি উদ্বৃত্ত ছিল, ১৯৯৯-২০০০ সালের সাধারণভাবে ডিসেম্বর ১৯৯৯ পর্যন্ত ঐ উদ্বৃত্ত টাকা পুরনো প্রকল্পের নিয়মেই খরচ করা হয়েছে এবং তারপরও যদি কোথাও কোনও উদ্বৃত্ত থেকে থাকে তা নতুন প্রকল্পে জমা পড়েছে।

৬.২ ১৯৯৮-৯৯ সালে এবং ১৯৯৯-২০০০ সালে ঐ প্রকল্পগুলিতে জেলা পর্যায়ে মোট খরচের (কেন্দ্র ও রাজ্যের মোট অর্থ) হিসেব পরের পাতায় দেওয়া হল।

খরচের চিত্র

লক্ষ টাকায়

| সাল | আই. আর. ডি. পি. | | ট্রাইসেম | | ডোকরা | | সিট্রা | | লক্ষ কূপ প্রকল্প | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | খরচ | উপভোক্তা | খরচ | উপভোক্তা | খরচ | উপভোক্তা | খরচ | উপভোক্তা | খরচ | উপভোক্তা |
| ১৯৯৮-৯৯ | ৪২৩৬.৬২ | ৭১১৩৪ | ৪৭১.১২ | ১২৬৭৩ | ২০৩.৮৮৪ | ১৯২০টি গ্রুপ ২৪৬৫৭ জন | ২৬৪.০৭৯ | ১৩১৭৪ | ২৬৪০.০৬ | ৬১৫৪ |
| ১৯৯৯-০০ ডিসেম্বর পর্যন্ত | ৩১৮৭.৯০ | ৬৩১২২ | ১৪৭.০৩ | ৭২১৫ | ১১২.৫৮২ | ৪০৫টি গ্রুপ | ১২৬.৮৩৮ | ৬৪৪৭ | ১৪১৭.৪২ | ৬৮০৫ |

৬.৩ মাননীয় সদস্যদের অবশ্যই ধারণা আছে যে আমাদের রাজ্যে ব্যাঙ্ক বা ঐ জাতীয় আর্থিক প্রতিষ্ঠানের সহযোগিতা লাভে আমরা এখনও আশানুরূপ সাফল্য লাভ করতে পারিনি। তাদের অনুমোদন ও তহবিল প্রদান ব্যাঙ্ক সংযুক্ত প্রকল্পগুলিতে এখনও মন্থর। এই নতুন প্রকল্পটি আই. আর. ডি. পি. বা ডোকরার মতো সম্পূর্ণভাবে ব্যাঙ্কের উপর নির্ভরশীল। সুতরাং আর্থিক প্রতিষ্ঠানগুলির সহযোগিতাই হবে এই প্রকল্পের সাফল্যের চাবিকাঠি। রাজ্য সরকার সর্বতোভাবে চেষ্টা করছেন আর্থিক প্রতিষ্ঠাগুলির আন্তরিক সহযোগিতার জন্য।

৬.৪ এই প্রসঙ্গে মাননীয় সদস্যদের কাছে আনন্দের সাথে ঘোষণা করছি যে এই আর্থিক বছরে (২০০০-২০০১) জেলা গ্রামোন্নয়ন সংস্থাগুলিকে (ডি. আর. ডি. এ.) পুরোপুরি জেলা পরিষদের সাথে সংযুক্ত করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এখন থেকে আর. ডি. এ.-র আলাদা অস্তিত্ব আর থাকবে না জেলা পরিষদই এখন থেকে ডি. আর. ডি. এ.-তে ন্যস্ত কাজগুলো করবেন। ডি. আর. এ.-র সমস্ত কর্মীই জেলা পরিষদের কর্মী হিসাবে গণ্য হবেন। আমরা আশা রাখি এতে সাধারণ মানুষ আরও বেশি করে এই কর্মসূচিতে একাত্ম হবেন।

৬.৫ এই ৫৯ নং অভিযাচনে আর একটি নতুন সংযোজন হয়েছে ডি. আর. ডি. এ.-র কাজের জন্য প্রসাসনিক খরচ—যার শতকরা ৭৫ ভাগ কেন্দ্র বহন করবেন। এছাড়া খরা-প্রবণ এলাকায় (ডি. পি. এ. পি.) কাজ করার জন্য বরাদ্দও ধরা আছে। এই কাজটি করেন কৃষি দপ্তর—পঞ্চায়েতের মাধ্যমে।

৬.৬ ৫৯ নং অভিযাচনে এবার ২৭৮৬.০৫ লক্ষ টাকা বরাদ্দের জন্য প্রস্তাব রাখা হয়েছে।

৭.০ এর পরে মানীয় সদস্যদের কাছে এই আর্থিক বছরের জন্য ৬০ নং অভিযাচনে ২৬৫৬৪.৬১ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব রাখছি।

৭.১ এই অভিযাচনের মূল তিনটি প্রকল্প, জওহর গ্রাম সমৃদ্ধি যোজনা (জে. জি. এস. ওয়াই), কর্ম সুনিশ্চিতিকরণ প্রকল্প (ই. এ. এস.) এবং ইন্দিরা আবাস যোজনার (আই. এ. ওয়াই.) নবরূপের কথা আগেই আলোচনা করেছি।

গত ১৯৯৯-২০০০ সালের ডিসেম্বর পর্যন্ত এই তিনটি প্রকল্পে রাজ্য সরকার থেকে এ পর্যন্ত রাজ্যের অংশ হিসাবে জে. জি. এস. ওয়াইতে—১৮৯০.৬৮ লক্ষ টাকা, ই. এ. এস.—২৩৬৫.৬০ লক্ষ টাকা এবং আই. এ. ওয়াইতে—নতুন ঘর বানানোর জন্য

১১৯৯.৩৪ লক্ষ টাকা এবং পুরনো ঘর সংস্কারের জন্য ২৯৯.৮৪ লক্ষ টাকা জেলাগুলিতে দেওয়া হয়েছে।

জেলা স্তরে মোট খরচের হিসেব (কেন্দ্র ও রাজ্যের মিলিত অর্থ) ধরলে নিচের চিত্র পাওয়া যাবে।

লক্ষ টাকায়

| সাল | জে. আর. ওয়াই/ জে. জি. এস. ওয়াই | | ই. এ. এস. | | আই. এ. ওয়াই নতুন ঘর | | আই. এ. ওয়াই পুরনো ঘর সংস্কার | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | খরচ | উপভোক্তা | খরচ | উপভোক্তা | খরচ | উপভোক্তা | খরচ | উপভোক্তা |
| ১৯৯৮-৯৯ | ১২৩৭২.১৯ | ১৩৪৪৫০০০ | ৯৯২১.৫৯ | ১০৪০৪০০০ | ৭১৪৫.৯২ | ৩৬২৪৬ | ছিল না | ছিল না |
| ১৯৯৯-০০ ডিসেম্বর পর্যন্ত | ৬৮৪৯.০৮ | ৫৯৬২০০০ | ৭৬৩৫.৫২ | ৭৭১৭০০০ | ৬২৫২.৬৭ | ৩৫২১৬ | ৪৭৬.৮৩ | ৪৪০৬ |

৭.২ আই. এ. ওয়াই. এর নতুন ভরতুকি ও ঋণ প্রকল্পের রূপরেখা স্থির করা যায়নি বলে এই প্রকল্পের কাজ আমরা এখনও রূপায়িত করতে পারিনি। হাডকোর সাথে আলোচনা চলছে। আমার আশা এই অর্থিক বছরে এই প্রকল্প রূপায়িত করা যাবে।

৭.৩ ৬০ নং অভিযাচনে আমাদের আর একটি গুরুত্বপূর্ণ প্রকল্প হল গ্রামীণ সংযোগ প্রকল্প বা রুর‍্যাল কানেক্টিভিটি স্কিম। এটি প্রাথমিক ন্যূনতম সেবার মধ্যে অন্তর্ভুক্ত। গত আর্থিক বছরে অর্থাৎ ১৯৯৯-২০০০-এ প্রকল্পটি শুরু হয়। গত ডিসেম্বর পর্যন্ত এই প্রকল্পে ২২৪.৮২ লক্ষ টাকা রাজ্য থেকে জেলায় পাঠানো হয়েছে। এই প্রকল্পের কাজের অগ্রগতি এখনই বলা যাচ্ছে না। কারণ প্রত্যেক জেলা থেকে এই প্রকল্পভুক্ত তাদের বিভিন্ন পরিকল্পনা জানা হচ্ছে এবং সেইমতো অর্থ বরাদ্দ করা হচ্ছে। এই প্রকল্পে এই বছরের জন্য ১৭০০.০০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। এই অভিযাচনের বাকি কর্মসূচিগুলি উন্নয়ন ও পরিকল্পনা দপ্তরের নিয়ন্ত্রণাধীন। গত আর্থিক বছরে অবশ্য বিশ্ব ব্যাঙ্কের ঋণ পাওয়ার সম্ভাবনা থাকায় ৩২ কোটি টাকার বরাদ্দ মাননীয় সদস্যরা অনুমোদন করেছিলেন। কিন্তু পরবর্তী কালে বিশ্ব ব্যাঙ্কের সাথে আমাদের আলোচনা আর এগোয়নি। অতএব আমরা ঋণ নিইনি এবং আগামী বছরেও এ সম্বন্ধে আমাদের কোনও পরিকল্পনা নেই।

৮.০ ৬২ নং অভিযাচনটি এ রাজ্যে পঞ্চায়েত ব্যবস্থার ও প্রসারের জন্য। এই অভিযাচনে মাননীয় সদস্যদের সামনে ৪১৮০৭.৪৮ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব বিবেচনা

ও অনুমোদনের জন্য পেশ করছি।

৮.১ এই অভিযাচনের একটা বড় অংশ পরিকল্পনা বহির্ভূত বিভিন্ন প্রয়োজনীয় খাতের জন্য নির্দিষ্ট। এর মধ্যে আছে বিভিন্ন স্তরের পঞ্চায়েত সদস্যদের সাম্মানিকী, ভ্রমণ ভাতা, কর্মচারিদের বেতন, পঞ্চায়েত কর্মিদের অবসর ভাতা, ব্লক, মহকুমা, জেলা ও রাজ্যস্তরে (ডাইরেক্টরেট) পঞ্চায়েত প্রসাসনের সঙ্গে যুক্ত বিভিন্ন স্তরের কর্মিদের বেতন এবং আনুষঙ্গিক খরচ। মাননীয় সদস্যরা জেনে খুশি হবেন যে সমস্ত স্তরের পঞ্চায়েত কর্মিদের আমরা সরকারি কর্মচারিদের মতোন বর্দ্ধিত হারে বেতন ও ভাতা দিচ্ছি এবং তাদের অবসরকালীন ভাতা ও অন্যান্য সুযোগ-সুবিধা প্রায় সংশ্লিষ্ট স্তরের সরকারি কর্মচারিদের মতো করা হয়েছে।

৮.২ এই অভিযাচনে অবশ্য কয়েকটি গুরুত্বপূর্ণ পরিকল্পনাভূক্ত ব্যয় এবং বরাদ্দের আলোচনা আছে। প্রথমত, দশম অর্থ কমিশনের সুপারিশ অনুযায় আমরা কেন্দ্রীয় সরকার থেকে গত আর্থিক বছরে (১৯৯৯-২০০০) ডিসেম্বর মাস পর্যন্ত মোট ১৬২৭৪.১৩ লক্ষ টাকা পেয়েছিলাম। প্রসঙ্গত, উল্লেখ করা যায় এই খাতে রাজ্য সরকার ৩৩৩৪৫.০০ লক্ষ টাকা পাবেন বলে দশম অর্থ কমিশন সুপারিশ করেছিলেন। এর মধ্যে ১৯৯৬-৯৭ সালে রাজ্য সরকার পান ৮৩৩৬.০০ লক্ষ টাকা, ১৯৯৭-৯৮ সালে পাওয়া যায় ২০৮৪.০০ লক্ষ টাকা। ১৯৯৮-৯৯ সালে কোনও অর্থ পাওয়া যায়নি। ১৯৯৯-২০০০ সালে প্রাপ্ত অর্থ ধরলে এ পর্যন্ত পাওয়া অর্থের মোট পরিমাণ ২৬৬৯৪.১৩ লক্ষ টাকা। গত আর্থিক বছরেই বাকি ৬৬৪০.৮৭ লক্ষ টাকা চলে আসার কথা। এই সব অর্থ পঞ্চায়েতগুলি তাদের পরিকাঠামো উন্নয়ন এবং অর্থকরি সম্পদ তৈরির জন্য ব্যয় করেছে এবং করছে। সুতরাং এই সংস্থান থেকে সমস্ত গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদ এই বিপুল অর্থের সদ্ব্যবহার করে শুধু পরিকাঠামোর উন্নয়নই নয়, কাজের পরিবেশকে উন্নত ও আধুনিক করতে পারছে।

এই আর্থিক বছরে একাদশ অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী, কিংবা একাদশ অর্থ কমিশনের সুপারিশ সাপেক্ষে পঞ্চায়েতি ব্যবস্থার উন্নয়ন অব্যাহত রাখতে কেন্দ্রীয় সরকার ৮৩০০.০০ লক্ষ টাকা দেবেন এই আশা রেখে ঐ পরিমাণ অর্থ বরাদ্দের প্রস্তাব মাননীয় সদস্যদের বিবেচনার জন্য পেশ করলাম।

৮.৩ আমাদের দপ্তরের সাধারণ মানুষের অন্যতম প্রিয় দটি কর্মসূচি হল শিশু শিক্ষা কর্মসূচি এবং স্বাস্থ্যবিধান কর্মসূচি। প্রথমটি রাজ্য সরকারের নিজস্ব কর্মসূচি যা প্রাথমিক ন্যূনতম সেবার অন্তর্ভূক্ত এবং দ্বিতীয়টি কেন্দ্রীয় সরকার প্রায়োজিত। শিশু শিক্ষা কমসূচিতে গত আর্থিক বছরে (১৯৯৯-২০০০) আমাদের লক্ষ্য ছিল অন্তত ৩,০০০ শিশু

শিক্ষা কেন্দ্র খোলার। আমি গর্বের সঙ্গে মাননীয় সদস্যদের জানাই যে আমরা লক্ষ্য পূরণে সফল হয়েছি এবং সারা রাজ্যে পঞ্চায়েত এলাকায় ৩০৫৯ কেন্দ্র চলছে যাতে প্রায় দু-লক্ষ শিশু যারা প্রথাগত শিক্ষার সুযোগ পায়নি কিংবা পেলেও চালিয়ে যেতে পারেনি তাদের প্রথাগত শিক্ষার আওতায় আনার চেষ্টা চলছে। এই বিরাট কর্মকান্ডে ইউনিসেফ সহযোগিতা করছেন শিক্ষক শিক্ষণের অর্থকরি এবং কার্যকর দায়িত্ব নিয়ে। এই অর্থবর্ষে শিশু শিক্ষা কেন্দ্রের সংখ্যা উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পাবে আসা করছি। এই প্রকল্পে ১৯৯৯-২০০০ সালে ডিসেম্বর পর্যন্ত রাজ্য সরকারের ব্যয় হয়েছিল ২৬২.৪০ লক্ষ টাকা। এই বছরে এই খাতে আমার বিনীত প্রস্তাব ১৬০০.০০ লক্ষ টাকা বরাদ্দ করার অনুমোদন দেওয়া হোক।

৮.৪ এই প্রসঙ্গে মাননীয় সদস্যদের জ্ঞাতর্থে নিবেদন করছি পুরসভা বিষয়ক দপ্তরও একই রকমের কর্মসূচি পৌর এলাকার গ্রহণ করেছেন। দুটি কর্মসূচি যাতে পরস্পরের পরিপূরক হয় এবং যাদের জন্য এই প্রকল্প অর্থাৎ একদম পিছিয়ে পড়া পরিবারের শিশুরা যাতে একই রকম শিক্ষা ব্যবস্থার সুযোগ পায় তার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে পশ্চিমবঙ্গ রাজ্য শিশু শিক্ষা মিশন গঠন করা হয়েছে। ইউনিসেফ আমাদের দপ্তরের এই উদ্যোগে সহযোগিতা করছেন কাঠামোগত ও বিশেষ সাহায্য দিয়ে। পুরসভা বিষয়ক দপ্তর এবং রাজ্য শিক্ষা (প্রাথমিক) দপ্তরও এই উদ্যোগে সামিল হয়েছেন।

৮.৫ মাননীয় সদস্যরা জেনে আনন্দিত হবেন যে স্বাস্থ্য বিধান কর্মসূচিতে আমাদের রাজ্যের সাফল্য এখনও সারা ভারতের কাছে দৃষ্টান্ত। ১৯৯৩-৯৪ সাল থেকে এই প্রকল্পের রূপায়ণ শুরু। ১৯৯৮-৯৯ সাল পর্যন্ত ৫৯২৩.০১টি পাকা পায়খানা বসানো হয়েছে। আমরা আশা রাখি আগামী ২০০৪-০৫ সালেই সমস্ত পঞ্চায়েত এলাকায় এই কাজ সম্পূর্ণ হয়ে যাবে। এই গর্ব করার মতো সাফল্যের পেছনে আছে পঞ্চায়েতগুলির উদ্যোগ ও বিভিন্ন স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান এবং ইউনিসেফের নিরলস সহযোগিতা। এই প্রকল্পে গত ডিসেম্বর পর্যন্ত খরচ হয়েছে ৪৬১.০৩১৬ লক্ষ টাকা (কেন্দ্র ও রাজ্যের সম্মিলিত অর্থ)।

৮.৬ আমাদের দপ্তরের আর একটি জনমুখী প্রকল্প হল ভূমিহীন কৃষি শ্রমিকদের জন্য ভবিষ্যনিধি প্রকল্প বা প্রফলাল। এই প্রকল্পের মূল উদ্দেশ্য হচ্ছে ভূমিহীন কৃষকদের প্রাক ৫০ বছর বয়সে সঞ্চয়মুখী করা এবং ৫০ বছর বয়সের পরে একটি ন্যূনতম পরিমাণ অর্থ তাদের জন্য সংস্থান করা। এই প্রকল্প এখনও প্রচারের স্তরে আছে, কারণ এই রাজ্যের মোটামুটি ৫৫ লক্ষ ভূমিহীন কৃষকের মধ্যে এ পর্যন্ত অর্থাৎ ডিসেম্বর ১৯৯৯ পর্যন্ত মাত্র ৬৩,৮৭৭ জন ভূমিহীন কৃষককে এখনও পর্যন্ত চিহ্নিত করা গিয়েছে এবং ২৩,২৮৮ জন নথিভুক্ত হয়ে সঞ্চয় শুরু করেছেন। অবশ্য এ প্রসঙ্গে উল্লেখ করার

প্রয়োজন যে গত ৯. ৩. ১৯৯৮ তারিখে পরিকল্পনাটি আনুষ্ঠানিকভাবে আত্মপ্রকাশ করলেও পরিকল্পনার বিস্তৃত কর্মসূচি প্রণয়ন এবং প্রচার গত ২২. ৩. ১৯৯৯ তারিখ থেকে শুরু হয়েছে। আমাদের আশা এই আর্থিক বছরে এই প্রকল্প আরও সাফল্যমন্ডিত হবে এবং এই বাজেটে আমরা প্রচারের জন্য প্রয়োজনীয় অর্থের বরাদ্দের প্রস্তাব রেখেছি।

৮.৭ এই অভিযাচনের আর একটি গুরুত্বপূর্ণ অংশ হল পঞ্চায়েত প্রতিনিধি এবং পঞ্চায়েত এর সাথে সংযুক্ত বভিন্ন আধিকারিকদের প্রশিক্ষণ। নবনিযুক্ত পঞ্চায়েত প্রতিনিধিদের প্রশিক্ষণ ব্যবস্থা গত নির্বাচনের পরেই শুরু হয়ে গিয়েছে। আমাদের দপ্তরের রাজ্য পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন সংস্থা, কল্যাণী প্রশিক্ষণের বিষয় ও পদ্ধতি নির্দ্ধারণ এবং নিয়ন্ত্রণ করেন যাতে প্রশিক্ষণের পদ্ধতি ও বিষয় সারা রাজ্যে একই মানের থাকে। আপনারা নিশ্চয়ই অবগত যে এই সংস্থার উৎকর্ষ বাড়ানোর জন্য বিদগ্ধ ব্যক্তিদের নিয়ে পরামর্শ দেওয়ার জন্য একটি সমিতি আছে। আমাদের প্রশিক্ষণ ব্যবস্থা পদ্ধতি ও উৎকর্ষ সম্বন্ধে জাতীয় গ্রামোন্নয়ন সংস্থা, হায়দ্রাবাদ উচ্চ ধারণা ও অভিমত পোষণ করেছেন।

৯.০ এবার মাননীয় সদস্যদের কাছে ৬৩ নং অভিযাচনে ১০০৪৩.২৯ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ বিবেচনা ও অনুমোদনের জন্য পেশ করছি।

৯.১ এই অভিযাচনের বরাদ্দের বৃহদাংশ ব্লকস্তরে বিভিন্ন দপ্তরের প্রয়োজনে পরিকল্পনা বহির্ভুত কাতে ব্যয় করা হয়। পরিকল্পনা খাতে যে সামান্য অংশ ব্যয় করা হয় তার মধ্যে অন্যতম ব্লক অপিসের গাড়ি কেনার জন্য অর্থ যার উপরে এ বছরে আমাদের প্রস্তাব ১১৫.০০ লক্ষ টাকার বরাদ্দ। আরেকটি প্রস্তাব পঞ্চায়েত সমিতি তথা ব্লক অফিসের জমি ক্রয় বা এবং বাড়ি তৈরির জন্য ৩৫.০০ লক্ষ টাকা বরাদ্দের।

৯.২ এই অভিযাচরে অধীনে মৎস্য দপ্তর, সমবায় দপ্তর, জনশিক্ষা প্রসার দপ্তর, প্রাণী সম্পদ বিকাশ দপ্তর এবং স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তর কর্তৃক তাদের প্রতিশ্রুতি অনুযায়ী নিজ নিজ সমষ্টি উন্নয়নমূলক কর্মসূচিগুলির জন্য যথোপযুক্ত টাকার সংস্থান রাখা হয়েছে।

এই বক্তব্য রেখে আমি নিম্নলিখিত প্রস্তাবিত ব্যয় বরাদ্দের সকল দাবি মঞ্জুর করার জন্য এই সভাকে অনুরোধ জানাচ্ছি।

**৫৯ নং অভিযাচন**

মুখ্যখাত ঃ "২৫০১—স্পেশ্যাল প্রোগ্রাম ফর রুর‍্যাল ডেভেলপমেন্ট"

মোট ঃ ২৭৮৬.০৫ লক্ষ টাকা।

৬০ নং অভিযাচন

মুখ্যখাত : "২৫০৫—রুর‍্যাল এমপ্লয়মেন্ট"

মোট : ২৬৫৬৪.৬১ লক্ষ টাকা।

৬২ নং অভিযাচন

মুখ্যখাত : "২৫১৫—আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস (পঞ্চায়েতিরাজ)"

: "৩৬০৫—কমপেনশেসন অ্যান্ড অ্যাসাইনমেন্ট টু লোকাল বডিজ অ্যান্ড পঞ্চায়েতিরাজ ইনস্টিটিউশনস (পঞ্চায়েতিরাজ)"

: "৬৫১৫—লোনস ফর আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস (পঞ্চায়েতি-রাজ)"

মোট : ৪১৮০৭.৪৮ লক্ষ টাকা।

৬৩ নং অভিযাচন

মুখ্যখাত : "২৫১৫—আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস (কমিউনিটি ডেভেলপমেন্ট)"

"৪৫১৫—ক্যাপিটাল আউটলে অন আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস (কমিউনিট ডেভেলপমেন্ট)"

"৬৫১৫—লোনস ফর আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস (কমিউনিটি ডেভেলপমেন্ট)

মোট : ১০০৪৩.২৯ লক্ষ টাকা।

[7-00 — 7-12 p.m.]

## DEMAND No. 60

### Major Head : 2505—Rural Employment

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 265,64,61,000 only be granted for expenditure under Demand No. 60, Major Head : "2505—Ru-

ral Employment" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 87,66,32,000 alreau, voted on account)

(Budget Speech of Shri Surya Kanta Mishra on Demand No. 59 printed along with Budget Speech on Demand No. 60 was taken as read)

### DEMAND No. 61

### Major Head : 2506—Land Reforms

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 28,99,29,000 only be granted for expenditure under Demand No. 61, Major Head : "2506—Land Reforms" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 9,56,77,000 already voted on account)

### DEMAND No. 62

### Major Heads : 2515—Other Rural Development Programmes (Panchayati Raj), 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayati Raj) and 6515—Loans for Other Rural Development Programmes (Panchayati Raj)

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 418,07,48,000 only be granted for expenditure under Demand No. 62, Major Heads : "2515—Other Rural Development Programmes (Panchayati Raj), 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayati Raj) and 6515—Loans for Other Rural Development Programmes (Panchayati Raj)" during the year.

(This is inclusive of a total sum of Rs. 137,96,47,000 already voted on account)

(Budget Speech of Shri Surya Kanta Mishra on Demand No. 59 printed along with Budget Speech on Demand No. 62 was taken as read)

**DEMAND No. 63**

**Major Heads: 2515—Other Rural Development Programmes (Community Development) 4515—Capital Outlay on Other Rural Development Programmes (Community Development) and 6515—Loans for Other Rural Development Programmes (Community Development)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 100,43,29,000 only be granted for expenditure under Demand No. 63, Major Heads: "2515—Other Rural Development Programmes (Community Development), 4515—Capital Outlay on Other Rural Development Programmes (Community Development) and 6515—Loans for Other Rural Development Programmes (Community Development)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 33,14,29,000 already voted on account)

(Budget Speech of Shri Surya Kanta Mishra on Demand No. 59 printed along with Budget Speech on Demand No. 63 was taken as read)

**DEMAND No. 64**

**Major Heads: 2551—Hill Areas 2551—Capital Outlay on Hill Areas and 6551—Loans for Hill Areas**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the

Governor, I beg to move that a sum of Rs. 180,77,91,000 only be granted for expenditure under Demand No. 64, Major Heads: "2551—Hill Areas, 4551—Capital Outlay on Hill Areas and 6551—Loans for Hill Areas" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 59,65,71,000 already voted on account)

(Printed Speech of Shri Jyoti Basu on Demand No. 64 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ২০০০-২০০১ সালের জন্য ৬৪ নং দাবির অধীনে মুখ্যখাত "২৫৫১—পার্বত্য অঞ্চল", "৪৫৫১—পার্বত্য অঞ্চলের জন্য মূলধনী বরাদ্দ" এবং "৬৫৫১—পার্বত্য অঞ্চলের জন্য ঋণ" বাবদ ব্যয়নির্বাহের উদ্দেশ্যে ১৮০,৭৭,৯১,০০০ টাকা (একশ আশি কোটি সাতাত্তর লক্ষ একানব্বই হাজার) টাকা মঞ্জুর করার প্রস্তাব করছি। ইতিমধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত ৫৯,৬৫,৭১,০০০ (উনষাট কোটি পঁয়ষট্টি লক্ষ একাত্তর হাজার) টাকা-ও এই দাবির অন্তর্ভুক্ত।

২। সুষম ও নিরবচ্ছিন্ন বিকাশ এবং মৌল পরিকাঠামোর উন্নতিসাধন এবং সেই সঙ্গে এই উদ্দেশ্যে যথোপযুক্ত প্রাতিষ্ঠানিক কাঠামো গড়ে তোলার মাধ্যমে পার্বত্য অঞ্চলসমূহের দ্রুত উন্নয়নের জন্য পার্বত্য বিষয়ক বিবাগ সংযোগরক্ষাকারী বিভাগ হিসাবে কাজ করে চলেছে। চলতি আর্থিক বছরে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ প্রধানত পর্যটন, সড়ক, জল সরবরাহ, জনশিক্ষা, স্বাস্থ্য ও পরিবার কল্যাণ, সেচ ও জলপথ, কৃষি ও গ্রামোন্নয়ন ক্ষেত্রে অর্থ বিনিয়োগ করেছে।

৩। ১৯৯৯-২০০০ সালে যোজনা-বহির্ভূত খাতে ব্যয়নির্বাহের জন্য দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে ১০৪৭৭.৬৯ লক্ষ টাকা দেওয়া হয়েছে। যোজনা খাতে পরিষদকে বিশেষ কেন্দ্রীয় সহায়তা বাবদ প্রদেয় অর্থসমেত আরও ২০২৭ লক্ষ টাকা দেওয়া হয়েছে।

৪। ১৯৯৯-২০০০ সালে গ্রামীণ জল সরবরাহ কর্মপ্রকল্পগুলির কাজে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে। পরিষদ রাজ্য যোজনা তহবিল থেকে টাকা নিয়ে শহরাঞ্চলের জন্য তিনটি প্রকল্প ছাড়াও গ্রামাঞ্চলে ৩০টি নতুন প্রকল্পের কাজ হাতে নিয়েছে। ১৭টি চালু কর্মপ্রকল্পের মেরামতি ও উন্নতিসাধনের কাজও হাতে নেওয়া হয়েছে। ২০০০-২০০১ সালে পরিষদ শহরাঞ্চলে নতুন কয়েকটি জল সরবরাহ কর্মপ্রকল্প, গ্রামাঞ্চলে ও শহরাঞ্চলে

চালু কর্মপ্রকল্পগুলির উন্নতিসাধন এবং নলকূপ বসানোর কাজ হাতে নেওয়ার প্রস্তাব দিয়েছে।

৫। জনশিক্ষা প্রসারের ক্ষেত্রে মূল কর্মকাণ্ডটি দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ সাক্ষরতা সমিতির মাধ্যমে সার্বিক সাক্ষরতা অভিযান রূপায়ণের সঙ্গে সম্পর্কযুক্ত। ১৯৯৯-২০০০ সালে ১.৯০ লক্ষ শিক্ষার্থীর নাম নথিভুক্ত হয়েছে যারা প্রাথমিক-১ পাঠ সমাপ্ত করে প্রাথমিক-২-এ প্রবেশ করেছে। ২০০০-২০০১ সালের মধ্যে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ অঞ্চলে প্রাথমিক কর্মসূচি শেষ করে সাক্ষরতা উত্তর ও ধারাবাহিক শিক্ষাস্তরে প্রবেশ করার প্রস্তাব করা হয়েছে। তিনটি জনশিক্ষা প্রসার ভবন নির্মাণের কাজ হাতে নেওয়ার প্রস্তাবও করা হয়েছে।

৬। শিক্ষাক্ষেত্রে চলতি বছরে ১০টি প্রাথমিক বিদ্যালয় ভবন নির্মীয়মান অবস্থায় রয়েছে এবং ৬টি প্রাথমিক বিদ্যালয় ও ১৩টি জুনিয়র হাইস্কুলের সংস্কারের কাজ হাতে নেওয়া হয়েছে। প্রাথমিক বিদ্যালয়ের দ্বিপ্রাহরিক আহার কর্মসূচির আওতায় মোট ১,৩৮,৬৬৬ জন ছাত্রকে আনা হয়েছে। বিভিন্ন প্রতিযোগিতামূলক পরীক্ষায় অংশগ্রহণকারী ছাত্রদের জন্য দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ একটি কেরিয়ার ইনফর্মেশন কাউন্সেলিং অ্যান্ড কোচিং সেন্টার স্থাপন করেছে। ১৯৯৯-২০০০ সালে ৬২ জন ছাত্রকে তালিম দেওয়া হয়েছে।

৭। ১৯৯৯-২০০০ সালে বিভিন্ন গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে পরিকাঠামোগত সুযোগ-সুবিধার উন্নতিকল্পে বেশ কয়েকটি কর্মপ্রকল্প হাতে নেওয়া হয়েছে। সুক্না ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, বাগাওঁরা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং বিজনবাড়ি গ্রামীণ হাসপাতালের মানোন্নয়ন ও বৈদ্যুতিকরণের কাজ হাতে নেওয়া হয়েছে। বিশ্ব ব্যাঙ্কের সহায়তা-প্রাপ্ত প্রকল্পের অধীনে কার্শিয়াং, কালিম্পং ও বিজনবাড়ি হাসপাতাল এবং দার্জিলিং জেলা হাসপাতালের সম্প্রসারণের কাজ হাতে নেওয়া হয়েছে। এছাড়া, হাসপাতালগুলিতে স্বাস্থ্য সুরক্ষা-সংক্রান্ত সুযোগ-সুবিধার উন্নতিকল্পে চুক্তির ভিত্তিতে ঝাড়ু দেওয়া ও সাফাই, অ্যাম্বুলেন্সের ব্যবস্থা করা, পরিচালনসংক্রান্ত তথ্য ব্যবস্থা এবং বিশেষজ্ঞ চিকিৎসকের কাছে উন্নততর চিকিৎসার জন্য পাঠানোর ব্যবস্থা চালু করা, চুক্তির ভিত্তিতে হাসপাতালে প্রশিক্ষিত কর্মী নিয়োগ করা ইত্যাদি বিভিন্ন প্রকল্প হাতে নেওয়া হয়েছে যাতে স্বাস্থ্য সুরক্ষা ব্যবস্থাকে আরও ব্যবহারোপযোগী করা যায়। ২০০০-২০০১ সালে অবশিষ্ট কিছু প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও উপ-কেন্দ্রের উন্নতিসাধনের কাজ হাতে নেওয়ার প্রস্তাব করা হয়েছে।

৮। ক্রীড়া ও যুব বিষয়ক ক্ষেত্রে পরিষদ ব্লক ও পুরসভা স্তরে ছাত্র ও যুব উৎসবের আয়োজন করেছে। খেলাধূলার আয়োজন করার জন্য দার্জিলিং গোর্খা পার্বত্য

পরিষদ বিভিন্ন ক্লাবকেও আর্থিক সহায়তা দিয়েছে। লেবং-এ স্টেডিয়াম তৈরির কাজ শেষ করার এবং দার্জিলিং-এ একটি ইন্ডোর স্টেডিয়াম স্থাপনের প্রস্তাব করা হয়েছে।

৯। বনসৃজন ক্ষেত্রে, ৩৯২ হেক্টর জমিতে বনসৃজনের কর্মসূচি এবং আরও ৬৭.২৫ হেক্টর জমিতে মৃত্তিকা সংরক্ষণের কাজ হাতে নেওয়া হয়েছে। ২০০০-২০০১ সালে আরও বেশি এলাকা জুড়ে বনসৃজন ও মৃত্তিকা সংরক্ষণের কাজ হাতে নেওয়া হবে। টুং-রে আই. আই. টি.-তে ২০ জন প্রশিক্ষার্থীকে নিয়ে সিভিল ড্রাফ্‌টস্‌ম্যানশিপের একটি নতুন পাঠক্রম চালু করা হয়েছে। ২০০০-২০০১ সালে আরও কিছু নতুন বৃত্তিমূলক পাঠক্রম চালু করার প্রস্তাব রয়েছে। বর্তমান আর্থিক বছরে প্রাণী-সম্পদ উন্নয়ন ক্ষেত্রে পরিকাঠামোগত সুযোগ-সুবিধা বৃদ্ধি ও কৃত্রিম প্রজনন কর্মপ্রকল্পের জন্য চিকিৎসা ও শল্য-চিকিৎসার উপকরণ সংগ্রহের কাজ হাতে নেওয়া হয়েছে। ২০০০-২০০১ সালে প্রাণী-সম্পদ উন্নয়ন খামারগুলিতে বংশবৃদ্ধির উদ্দেশ্যে অধিক দুধ দেওয়ার ক্ষমতাসম্পন্ন ৩০টি গরু ও ২০০টি ইয়র্কশায়ার গোত্রের শূকরছানা সংগ্রহ করার প্রস্তাব করা হয়েছে। অ্যাংগোরা খরগোশ প্রকল্পের কাজ ত্বরান্বিত করা হবে এবং আরও প্রশিক্ষণমুখী কর্মসূচি হাতে নেওয়া হবে।

১০। সেচ ও জলপথ ক্ষেত্রে ১৯৯৯-২০০০ সালে বন্যার হাত থেকে রক্ষা পাওয়ার জন্য বিভিন্ন পদক্ষেপ, ঝোরা প্রশিক্ষণ ও মৃত্তিকা সংরক্ষণের কাজ হাতে নেওয়া হয়েছে। ২০০০-২০০১ সালে ধস-নিরোধক ব্যবস্থা, ঝোরা প্রশিক্ষণ ও নদী প্রশিক্ষণ সহ সেচ ও মৃত্তিকা সংরক্ষণের জন্য বিভিন্ন নতুন কর্মপ্রকল্প হাতে নেওয়ার প্রস্তাব রয়েছে। মৎস্যচাষ ক্ষেত্রে, মৎস্যবীজ ও মাছ ধরা জাল সরবরাহ করা, জাল বোনার কাজে মৎস্যজীবীদের প্রশিক্ষণ দেওয়া এবং রিয়াং-এ একটি মৎস্যবীজ খামার নির্মাণের উপরে গুরুত্ব আরোপ করা হয়েছে।

১১। কুটির ও ক্ষুদ্রশিল্প ক্ষেত্রে, গোরুবাথান ও বিজনবাড়িতে তাঁত চালনা প্রশিক্ষণ, রেশমচাষের খামারগুলির উন্নতিসাধন, বিভিন্ন রেশমচাষ প্রকল্প যেমন, তুঁত উৎপাদন, চারাগাছ ও কলম তৈরি, কৃষকদের প্রশিক্ষণ দানের কাজ ও কিযাণ নার্সারি কর্মপ্রকল্প রূপায়ণের কাজ হাতে নেওয়া হয়েছে। ২০০০-২০০১ সালে এই সব কর্মকান্ড চালিয়ে যাওয়া চাড়াও রাম্বিতে একটি সুতো তৈরির কারখানা নির্মাণের প্রস্তাব করা হয়েছে। কার্শিয়াং-এর গিধাপাহাড়ে নির্মীয়মান মাশরুম প্রক্রিয়াকরণ ও আবাদ কেন্দ্রের কাজ শেষ করারও প্রস্তাব রয়েছে।

১২। কৃষিক্ষেত্রে, ২০০০-২০০১ সালে যেসব প্রস্তাব গ্রহণ করা হয়েছে, সেগুলির মধ্যে রয়েছে এলাচ ও আলু উন্নয়ন কর্মপ্রকল্প হাতে নেওয়া, ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের

মধ্যে মিনিকিট বিতরণ করা ও ভরতুকি দেওয়া এবং নতুন উদ্যানপালন কর্মপ্রকল্প আরম্ভ করা। বিদ্যুৎ ক্ষেত্রে, দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ ১৯৯৯-২০০০ সালে পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদের মাধ্যমে ১০টি গ্রামে বৈদ্যুতিকরণের কাজ হাতে নিয়েছে। ২০০০-২০০১ সালে আরও ব্যাপক অঞ্চলকে এর আওতায় আনার জন্য পরিকল্পনা প্রস্তুত করা হয়েছে। গ্রামাঞ্চলে পরিষদ গ্রামীণ রাস্তাঘাট, কালভার্ট, ছোট সেতু, কমিউনিটি হল, সাধারণের ব্যবহার্য শৌচালয় নির্মাণ ও অন্যান্য পরিষেবার কাজ করছে।

১৩। দার্জিলিং পার্বত্য অঞ্চলে পর্যটকদের আকর্ষণ করার জন্য চলতি আর্থিক বছরে অনেক প্রকল্প হাতে নেওয়া হয়েছে। ঝর্ণার পাশে অবস্থিত এবং আমোদ-প্রমোদের সুবিধাযুক্ত গঙ্গামায়া পার্কটি সাধারণের জন্য খুলে দেওয়া হয়েছে এবং এটি পর্যটকদের কাছে যথেষ্ট আকর্ষণীয় হয়ে উঠেছে। জোরপোখরিতে মহাদেব ধাম পার্কটিরও উদ্বোধন করা হয়েছে। পর্যটক ও দর্শনার্থীদের জন্য সুবিধার ব্যবস্থা করে টাইগার হিল প্যাভিলিয়নটি সংস্কার করা হচ্ছে। কালিম্পং-এ একটি পর্যটন অভ্যর্থনা কেন্দ্র চালু করা হয়েছে। দার্জিলিং প্রবেশে পর্যটকদের সাহায্য করার জন্য শিলিগুড়ির কাছে দার্জিলিং মোড়ে আরও একটি পর্যটক অভ্যর্থনা কেন্দ্র নির্মাণের কাজ চলছে। ২০০০-২০০১ সালে যে সমস্ত কর্মপ্রকল্প হাতে নেওয়ার প্রস্তাব করা হয়েছে তার মধ্যে রয়েছে মিরিকে আরও সুইস কটেজ নির্মাণ, পথিপার্শ্বস্থ সুবিধাদির সম্প্রসারণ এবং মনোরম প্রাকৃতিক দৃশ্য সম্বলিত স্থানসমূহে পর্যটকদের জন্য দর্শনকেন্দ্র নির্মাণ। ২০০০ সালের এপ্রিল মাস নাগাদ গোরুবাথানে পারিজাত ট্যুরিস্ট লজটি সাধারণের জন্য খুলে দেওয়ার কথা রয়েছে। এছাড়াও কার্শিয়াঙে মকর পর্যটক উৎসব, তিস্তা, চা ও পর্যটন উৎসব, সানসারি উৎসব এবং দার্জিলিঙে ফুলপাতি উৎসবগুলিকে অন্তর্ভুক্ত করে ২০০০-২০০১ সালের জন্য একটি পর্যটন উৎসব-পঞ্জিও তৈরি করা হয়েছে।

১৪। পরিষদ ছাড়া জেলা প্রশাসনও পার্বত্য অঞ্চল উন্নয়ন কর্মসূচির সহায়তায় প্লুংডুং বস্তিতে একটি সংযোগকারী সড়ক নির্মাণের কাজ, বিজনবাড়ি কলেজ ও বিজনবাড়ি অগ্নি-নির্বাপণ কেন্দ্র নির্মাণের অবশিষ্ট কাজ, দার্জিলিং গভর্নমেন্ট কলেজের ছাত্রাবাস মেরামতি ও সংস্কার-সাধনের কাজ এবং নালিদারা গাঁও থেকে মংপু-র কোঠিদারার সঙ্গে সংযোগকারী সড়কে ১০টি কালভার্ট নির্মাণের কাজ হাতে নিয়েছে। ১৯৯৮ এবং ১৯৯৯ সালের বিধ্বংসী ধস নামার পর মোট ৯৮টি ক্ষেত্রে সংস্কার ও রক্ষণাবেক্ষণের কাজ শেষ করা হয়েছে। রাজ্য প্রাকৃতিক বিপর্যয় ত্রাণ তহবিল থেকে চলতি আর্থিক বছরে পার্বত্য পুরসভাগুলিকে ১৫০ লক্ষ টাকা দেওয়া হয়েছে।

১৫। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের সঙ্গে সংযোগ রক্ষা করে এবং রাজ্য সরকারের বিভিন্ন বিভাগের সমন্বিত প্রয়াসের মাধ্যমে পার্বত্য বিষয়ক বিভাগ দার্জিলিং

পার্বত্য অঞ্চলের সুসংহত উন্নয়নের জন্যও চেষ্টা চালিয়ে যাচ্ছে।

১৬। এই কথা বলে, আমি মাননীয় সদস্যবৃন্দের কাছে পেশ করা ৬৪ নং দাবিটি অনুমোদন করার জন্য সভার কাছে অনুরোধ করছি।

## DEMAND No. 65

### Major Heads : 2575—Other Special Areas Programmes and 4575—Capital Outlay on Other Special Areas programmes

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 107,50,67,000 only be granted for expenditure under Demand No.65, Major Head : "2575—Other Special Areas Programmes and 4575—Capital Outlay on Other Special Areas programmes" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 35,47,72,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Maheswar Murmu on Demand No. 65 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

অভিযাচন ৬৫-এর অধীনে ২০০০-২০০১ আর্থিক বছরে ঝাড়গ্রাম এলাকার উন্নয়নের জন্য ১,৯৪,৮১,০০০ (এক কোটি চুরানব্বই লক্ষ একাশি হাজার) টাকা ব্যয়-বরাদ্দ অনুমোদনের যে প্রস্তাব রাখা হয়েছে তার সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি।

বর্তমানে উপজাতীয় উপ-পরিকল্পনায় (ট্রাইবাল সাব-প্ল্যান-এ) অভিযাচন ৪১ আলাদাভাবে সৃষ্টি করা হয়েছে এবং এর অধীনে ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদে ৯৬,২৬,০০০ (ছিয়ানব্বই লক্ষ ছাব্বিশ হাজার) টাকা বরাদ্দ অনুমোদনের প্রস্তাব রাখা হয়েছে।

ঝাড়গ্রাম মহকুমা পশ্চিমবঙ্গের অনুন্নত অঞ্চলগুলির অন্যতম, মুখ্যত আদিবাসী এবং তফসিলি জাতিভুক্ত যারা বিশেষভাবে পশ্চাদ্পদ ও অনগ্রসর। এটি মুখ্যত কৃষিপ্রধান হলেও খরাপ্রবণ ও উর্বর শক্তি কম।

ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ ১৯৯৯-২০০০ সালে যে সমস্ত খাতে কর্মসূচি রূপায়ণ করেছে তার একটি সংক্ষিপ্ত বিবরণ নিচে দেওয়া হল ঃ

**১। ক্ষুদ্রসেচ**

ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদের অর্থানুকুল্যে ৮টি পঞ্চায়েত সমিতিতে ৪৪টি নদী জলোত্তলন প্রকল্পে সেচের জল দেওয়া সম্ভব হয়েছে। অন্যদিকে, ১০টি মাঝারি ধরনের নদী জলোত্তলন প্রকল্পে বর্তমান আর্থিক বছরে ৮০ (আশি) লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। এর মধ্যে ৪৫ লক্ষ টাকা কৃষি-যান্ত্রিক বিভাগকে মঞ্জুর করা হয়েছে। ১০টি মাঝারি ধরনের নদী জলোত্তলন প্রকল্পের কাজ সম্পূর্ণ করা হয়েছে এবং পাইপ লাইনের কাজ ত্বরান্বিত হচ্ছে। ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ আরও ১২ লক্ষ টাকা বিদ্যুতায়ন ও ভিতরের ওয়ারিং-এর জন্য নিম্নলিখিত ৮টি ব্লকে মঞ্জুর করেছে।

কাপাসিয়া—গোপিবল্লভপুর-১ ব্লক।

চাইনিসোল—গোপিবল্লভপুর-২ ব্লক।

বালিবেরা, সাবলমারা, কদোপিন্দ্রা-১—জামবনি ব্লক।

পাপতিপুর—বিনপুর-১ ব্লক, দাঙ্গরপাড়া এবং

হাতিদোবা—বিনপুর-২ ব্লক।

এই প্রকল্পগুলি কৃষি-যান্ত্রিক বিভাগ কর্তৃক রূপায়িত হবে। মধুবানধ সেচ প্রকল্পে সাঁকরাইল ব্লকের অধীনে ১৯ লক্ষ ৬৬ হাজার টাকা এই আর্থিক বছরে মঞ্জুর করা হয়েছে কৃষি-যান্ত্রিক বিভাগের মাধ্যমে। ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ আরও ৮ লক্ষ ৫৮ হাজার টাকা ঝাড়গ্রাম ব্লকে লালগেরিয়া ক্ষুদ্রসেচ বান প্রকল্পে মঞ্জুর করা হয়েছে।

১৯৯৯-২০০০ আর্থিক বছরে ঝাড়গ্রাম উন্নয়ন পর্যদ গোপিবল্লভপুর-১ ব্লকের অধীনে পাটবানধ ও সুকলাখাড়ী ক্ষুদ্রসেচ প্রকল্পে যথাক্রমে ৯ লক্ষ ৩৩ হাজার এবং ৪ লক্ষ ৬৫ হাজার টাকা মঞ্জুর করেছে।

তাছাড়া, পর্যদ নয়াগ্রাম ব্লকে সোলপাট্টা গভীর নলকূপ প্রকল্পে ৪ লক্ষ ৩২ হাজার টাকা ১৯৯৯-২০০০ সালে মঞ্জুর করেছে। প্রকল্পটি বিভাগীয় বাস্তুকার, পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ কর্পোরেশন কর্তৃক সম্পন্ন হবে।

**২। পথঘাট**

এই খাতে ঝাড়গ্রাম উন্নয়ন পর্যদ পূর্ত-সড়ক অধিকারের মাধ্যমে বেশ কয়েকটি পাকা রাস্তা এবং সেতু নির্মাণ ও সংস্কারের কাজ করেছে। এ যাবৎ প্রায় ১৩৫ কি.মি. রাস্তা নির্মাণ করা হয়েছে ঝাড়গ্রাম উন্নয়ন পর্যদ কর্তৃক।

ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ বর্তমান বছরে (১৯৯৯-২০০০) ৩৭ লক্ষ ৭৭ হাজার টাকা বকেয়া দায় (১৯৯৫-৯৬ সালের) মঞ্জুর করা হয়েছে প্রকল্পগুলি সম্পূর্ণ করার জন্য।

৩৫ লক্ষ ৮৩ হাজার টাকা বর্তমান বছরে পূর্ত ও সড়ক বিভাগকে নিম্নলিখিত রাস্তা/ কালভার্ট সম্পূর্ণ করবার জন্য মঞ্জুর করা হয়েছে।

(ক) গজাসিমূল—কেশিয়াপাদা 'বি' স্টেজ ৮.২৫ থেকে ৯.১২৫ কি.মি.

(খ) গজাসিমূল—কেশিয়াপাদা 'বি' স্টেজ ১০.৮৭৫ থেকে ১১.৫০ কি.মি.

(গ) খালসিউলি—মালঞ্চ 'এ' স্টেজ অসম্পূর্ণ কাজ।

(ঘ) বেলপাহাড়ী—ওদালচুয়া 'এ' স্টে ৩ কি.মি. ৫ কি.মি.

(ঙ) পুকুরিয়া—চন্দ্রী রাস্তা 'বি' স্টেজ ২.৫ থেকে ৩.৬ কি.মি.

(চ) জাম্বনী—বালিদিহা-চুটিয়া রাস্তা 'বি' স্টেজ সম্পূর্ণ করার জন্য।

(ছ) গজাসিমূল—কেশিয়াপাড়া কালভার্ট নির্মাণ।

(জ) বিনপুর—গোলাসিউলি রাস্তা উন্নয়ন প্রকল্পে।

(ঝ) বিনপুর—সরপুরা বালটিকরি রাস্তা উন্নয়নে

এ ছাড়া, ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ ২ লক্ষ টাকা ঝাড়গ্রাম ব্লকের অধীনে নারায়ণপুর-বাঁধাগোরা রাস্তা এবং ৪ লক্ষ টাকা জোড়সা-কাপগাড়ি কলেজ রাস্তা নির্মাণে মঞ্জুর করেছে। এই প্রকল্পগুলি পূর্ত বিভাগ-১ কর্তৃক সম্পাদন করা হবে।

৩। **শিক্ষা**

ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ বর্তমান আর্থিক বছরে ৮টি ব্লকে মোট ১৫ লক্ষ টাকা প্রাইমারি/ জুনিয়র হাই/হাই স্কুলের উন্নয়নকল্পে মঞ্জুর করেছে।

৪। **বনসৃজন**

১৯৯৮-৯৯ সালে বন বিভাগকে ২ লক্ষ ৫০ হাজার টাকা মঞ্জুর করা হয়েছিল পূর্ত দপ্তরের রাস্তার উভয়পার্শ্বে বনসৃজনের জন্য। বর্তমান আর্থিক বছরে ১৯৯৯-২০০০ সালে ১ লক্ষ টাকা সংরক্ষণের জন্য মঞ্জুর করা হয়েছে।

৫। **গ্রামীণ বৈদ্যুতিকরণ**

১৯৯৮-৯৯ আর্থিক বছরে ৩৬ লক্ষ টাকা ৬টি পঞ্চায়েত সমিতিকে (বিনপুর-১/বিনপুর-২ ছাড়া) বিদ্যুতায়নের জন্য মঞ্জুর করা হয়েছিল। আশা করা যায়, কাজগুলি সত্বর সম্পূর্ণ হবে। এ ছাড়া বর্তমান আর্থিক বছরে ১৯৯৯-২০০০ সালে ৮টি ব্লকে মোট ৬০ লক্ষ টাকা বিদ্যুতায়নের জন্য মঞ্জুর করা হয়েছে অনুন্নত শ্রেণী উন্নয়ন প্রকল্পে। পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ কর্তৃক কাজগুলি সম্পূর্ণ হবে।

৬। **বিবিধ**

উক্ত প্রকল্পগুলি ছাড়াও, জাড়গ্রাম উন্নয়ন পর্ষদ বিভিন্ন রাস্তা উন্নয়নে ৯ লক্ষ টাকা বর্তমান আর্থিক বছরে মঞ্জুর করেছে। তফসিলি জাতি ও আদিবাসীর ক্ষেত্রে ঝাড়গ্রাম মেলা/ যুব উৎসব ও ফুল উৎসবের জন্য যথাক্রমে ১ লক্ষ ৫০ হাজার এবং ১ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। লোধা সম্প্রদায়ের উন্নয়নের জন্য আই. আই. টি. খড়গপুরকে ৭ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। ঝাড়গ্রাম মিউনিসিপ্যালিটিকে বর্তমান বছরে ৭ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে সাব জেল থেকে বন অভিস বাংলোর রাস্তা উন্নয়ন প্রকল্পে এবং রবীন্দ্র পার্কের চতুষ্পার্শস্থ প্রাচীর নির্মাণ প্রকল্পে। এ ছাড়া বর্তমান বছরে ১ লক্ষ ৫০ হাজার টাকা বন দপ্তর, ওয়েস্ট মেদিনীপুর ডিভিসনের ডিয়ার পার্কে বিদ্যুতায়নের জন্য মঞ্জুর করা হয়েছে।

ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদের অপর একটি কাজ হ'ল, এই সরকারের বিভিন্ন দপ্তরের গুরুত্বপূর্ণ প্রকল্পগুলোর মধ্যে সমন্বয় সাধন করা। এই নীতি অনুসারে ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ-এর তত্ত্বাবধানে ঝাড়গ্রাম মহকুমার অধীনে ৪টি পঞ্চায়েত সমিতির মধ্যে যোগাযোগ স্থাপনের উদ্দেশ্যে রোহিনীতে ডুলং নদীর উপর একটি সেতু নির্মাণের কাজ এগিয়ে চলেছে।

এই কর্মসূচির সঙ্গে যুক্ত সরকারি অফিসের ব্যয় বাবদ আগামী বছরে পরিকল্পনা-বহির্ভূত খাতে ৪১,০৭,০০০ (একচল্লিশ লক্ষ সাত হাজার) টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। ২০০০-২০০১ সালে পরিকল্পনা খাতে ১,৫৩,৭৪,০০০ (এক কোটি তিপ্পান্ন লক্ষ চুয়াত্তর হাজার) টাকা বরাদ্দ করা হয়েছে।

আশাকরি, মাননীয় সদস্যগণ অনগ্রসর ঝাড়গ্রাম এলাকার দ্রুত সার্বিক উন্নয়ন সাধনের সর্বতোভাবে সাহায্য করবেন এবং ২০০০-২০০১ সালে ঝাড়গ্রাম উন্নয়ন খাতে ব্যয়-বরাদ্দের যে প্রস্তাব রাখা হয়েছে তা সমর্থন করবেন।

(Printed Budget Speech of Shri Abdul Rezzak Molla on Demand

No. Nil was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

অভিযাচন ৬৫-এর অধীনে ২০০০-২০০১ আর্থিক বছরে সুন্দরবন এলাকার উন্নয়নের জন্য পরিকল্পনা খাতে ২৮ কোটি টাকা এবং পরিকল্পনা-বহির্ভূত খাতে ৯ কোটি ৪৯ লক্ষ ১১ হাজার টাকা ব্যয়-বরাদ্দ অনুমোদনের যে প্রস্তাব রাখা হয়েছে তার সমর্থনে আমি আমার বক্তব্য পেশ করছি।

এই প্রস্তাবে ভোট-অন্-অ্যাকাউন্টস্ খাতে ১২ কোটি ৩৭ লক্ষ ২০ হাজার ২ শত ৫৫ টাকা অন্তর্ভুক্ত আছে।

বিভিন্ন প্রাকৃতিক ও আর্থ-সামাজি কারণে গাঙ্গেয় ব-দ্বীপের দক্ষিণ প্রান্তে অবস্থিত বৈচিত্র্যপূর্ণ সুন্দরবন ম্যানগ্রোভ জলাভূমি অন্যতম অনুন্নত অঞ্চল হিসাবে পরিচিত। জলাভূমির অপরিণত অবস্থার অষ্টাদশ শতাব্দীতে বন কেটে বসতের কাজ শুরু হয়। নদীর বন্যার হাত থেকে কৃষিশস্য বাঁচানোর জন্য প্রথমাবস্থায় অধিবাসীরা নদীর ধারে বাঁধ দিয়েছিল। ফলে, পলিমাটি তীর অতিক্রম করে উঠে আসতে না পারায় ভূ-ভাগ সুগঠিত হতে পারেনি। পলিমাটি নদীর বক্ষে জমতে বাধ্য হওয়ার কারণে নদীগুলি সংলগ্ন এলাকার চাইতে বর্তমানে উঁচু দিয়ে প্রবাহিত হচ্ছে ; ফলে, এখানে সৃষ্টি হয়েছে জলনিকাশির স্থায়ী সমস্যা। ক্রমপর্যায়ে জমির ক্ষয় ও সঞ্চয় এই অঞ্চলের উন্নতি প্রকল্পে অসুবিধার সৃষ্টি করেছে। এর সাথে নিয়মিত ঘূর্ণিঝড়, ঝঞ্ঝা এখানকার অধিবাসীদের অর্থনৈতিক অবস্থার আরও অবনতি ঘটায়।

এখানকার জল লবণাক্ত। সে জলে চাষও হয় না এবং দৈনিক কাজেও ব্যবহৃত হয় না। বেশি গভীরতায় মাটির নিচের জলস্তর এবং তার প্রকৃত ব্যবহার যথেষ্ট ব্যয়সাপেক্ষ। নদী-নালার এই অঞ্চলে যোগাযোগ ও পরিবহন ব্যবস্থা সুষ্ঠুভাবে গড়ে ওঠেনি। নদীঘাটে নামার সুব্যবস্থা সর্বত্র নেই এবং সড়ক পরিবহন ব্যবস্থাও অপ্রতুল। সর্বত্র বিদ্যুৎ আজও পৌছায়নি। ফলে, এ অঞ্চলে শিল্প গড়ে ওঠার সম্ভাবনা ক্ষীণ। বর্তমান সরকার সুন্দরবনের উন্নতির সম্ভাবনাকে বাস্তবে রূপায়িত করার জন্য পরিবেশ সংরক্ষণ অনুকূল বিভিন্ন পরিকল্পনা রূপায়ণে সচেষ্ট। এইজন্য ১৯৯৪ সালে সুন্দরবন বিষয়ক দপ্তর গঠন হয়। এবং এ-কাজে সবসময় বিশেষ দৃষ্টি দেওয়া হয়েছে সমাজের নিম্ন ও পিছিয়ে পড়া মানুষের সর্বাঙ্গীণ উন্নতির দিকে।

সরকারের অনেক বিভাগই এই এলাকার কাজ করে। এই দপ্তর বিশেষভাবে নিম্নলিখিত বিষয়ের প্রতি নজর দেয় ঃ

(১) যোগাযোগ ব্যবস্থার সুবিধার জন্য নদীর ধারে জেটি নির্মাণ ও ইট বা খোয়া বিছানো রাস্তার সম্প্রসারণ করা এবং সেতু তৈরি করা ;

(২) কৃষি প্রযুক্তির সম্প্রসারণের ব্যবস্থা করা ;

(৩) সামাজিক বনসৃজনের বিস্তার করে প্রাকৃতিক ভারসাম্য রক্ষায় সাহায্য করা ;

(৪) বিজ্ঞানভিত্তিক মৎস্যচাষে উৎসাহ দেওয়া ;

(৫) ক্ষুদ্র এবং কুটির শিল্পের মাধ্যমে মহিলাদের আর্থিক স্বয়ম্ভরতা আনা ;

(৬) পানীয় জলের ব্যবস্থা করা ;

(৭) গ্রামীণ বিদ্যুতের সম্প্রসারণে সহায়তা করা।

জনগণ এবং তাদের প্রতিনিধিদের সক্রিয় অংশগ্রহণের ভেতরেই যথার্থ পরিকল্পনার প্রার্থিত ফল পাওয়া যায়। এই দপ্তরের পরিকল্পনা এবং কর্মসূচি রূপায়ণে জনপ্রতিনিধিগণ সরাসরি অংশগ্রহণ করেন।

১৯৯৮-৯৯ সালে পরিকল্পনা খাতে ৮৫০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ ধার্য ছিল। এই অর্থের ৭৮.০১ শতাংশ ব্যয় করা সম্ভব হয়।

১৯৯৯-২০০০ আর্থিক বছরে উন্নয়নমূলক বিভিন্ন, কার্যের জন্য পরিকল্পনা খাতে ৯৩৬ লক্ষ টাকা বাজেট বরাদ্দ ছিল। আশা করা যাচ্ছে যে, বরাদ্দ অর্থের একশ শতাংশই খরচ করা সম্ভব হবে।

এই আর্থিক বছরে পরিকল্পনা খাতে যে সমস্ত কাজগুলি হাতে নেওয়া হয়েছে তার পরিচয় নিম্নরূপ ঃ

**(ক) পরিকাঠামো বিষয়ক**

*এপ্রিল, ১৯৯৯ থেকে ফেব্রুয়ারি, ২০০০ পর্যন্ত*

| | পরিকল্পনা খাতে | ১০ম অর্থ কমিশন খাতে |
|---|---|---|
| (১) ইট/খোয়া বিছানো রাস্তা | ২৮.০০ কি.মি. | ২৭.৫০ কি.মি. |
| (২) পাকা রাস্তা | — | ১.৭৫ কিমি |

| | | |
|---|---|---|
| (৩) পানীয় জলের জন্য নলকূপ খনন | — | ৭০ |
| (৪) কালভার্ট | — | ৩ |
| (৫) জেটি | — | ১৩ |
| (৬) স্লুইস | — | ১ |

সুন্দরবন বিষয়ক দপ্তরের বাজেট বরাদ্দের সিংহভাগ পরিকাঠামোগত কর্মসূচি রূপায়ণে ব্যয় হয়। ১৯৯৯-২০০০ সালে পরিকল্পনা কাতে বরাদ্দকৃত ৯৩৬ লক্ষ টাকার মধ্যে ৮২২ লক্ষ টাকা পরিকাঠামোগত কর্মসূচি রূপায়ণের জন্য বরাদ্দ।

১৯৯৯-২০০০ সালে গৌড়েশ্বর নদীর উপর কাটাখালি সেতু নির্মাণের জন্য এই দপ্তরের পক্ষে পূর্ত (সড়ক) অধিকরণকে ১৪.৯১ লক্ষ টাকা দেওয়া হয়েছে।

১৯৯৮-৯৯ সালে দশম অর্থ কমিশন কাতে ৭২২.৫০ লক্ষ টাকা অর্থ দপ্তর মঞ্জুর করেন। এই অর্থের ৯১.৮৯ শতাংশ ব্যয় করা সম্ভব হয়েছে। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে দশম অর্থ কমিশন খাতে ১১৫৭.৫০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। দশম অর্থ কমিশনের বরাদ্দকৃত অর্থে পরিকাঠামো বিষয়ক কাজের বিবরণ উপরিউক্ত সারণীতে উল্লিখিত হয়েছে।

১৯৯৯-২০০০ আর্থিক বছরে দশম অর্থ কশিন খাতে সুন্দরবন বিষয়ক দপ্তরের অংশ হিসাবে হাড়োয়া সেতু নির্মাণের জন্য পূর্ত (সড়ক) অধিকরণকে ১৫০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। এই নির্মাণের কাজে অগ্রগতি হচ্ছে বলে জানা গেছে। এ ছাড়া, কুলতলী থানার জামতলা থেকে গেটকুলচাঁদ পর্যন্ত পাকা রাস্তা (১৪.৫০ কিঃ মিঃ) নির্মাণের জন্য দশম অর্থ কমিশন খাতে সুন্দরবন বিষয়ক দপ্তরের অংশ হিসাবে এই বছর ২০ লক্ষ টাকা পূর্ত (সড়ক) অধিকরণকে দেওয়া হয়েছে। এই রাস্তার ৫ কি.মি. নির্মাণের কাজ শেষ হয়েছে এবং পরবর্তী ৬ কি.মি. রাস্তা নির্মাণের কাজ চলছে।

দশম অর্থ কমিশনের অর্থে সুন্দরবন এলাকার বাসন্তী থানার সোনাখালি, গোসাবা থানার পাঠানখালি, হিঙ্গলগঞ্জ থানার সাহেবখালি, মিনাখাঁ থানার চৈতল, পাথরপ্রতিমা থানার দক্ষিণ শিবগঞ্জ ও হাসনাবাদে নলবাহিত পানীয় জল সরবরাহ প্রকল্প রূপায়ণের দায়িত্ব দেওয়া হয়েছে জনস্বাস্থ্য ও কারিগরি অধিকরণের উপর। ১৯৯৯-২০০০ সালে ১৫৫ লক্ষ টাকা ঐ অধিকরণকে দেওয়া হয়েছে। ঐ প্রকল্পগুলি রূপায়ণের কাজ চলছে এবং শীঘ্রই নির্মাণ কাজ শেষ হবে বলে আশা করা হচ্ছে।

বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার উন্নয়নে সুন্দরবন এলাকার ক্যানিং-২, হাড়োয়া, মিনাখাঁ ও

হিঙ্গলগঞ্জে ৪টি বিদ্যুৎ সরবরাহ সাব-স্টেশন নির্মাণের জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদকে দশম অর্থ কমিশনের টাকা থেকে ১৯৯৯-২০০০ সালে ৪১.৮০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। ক্যানিং ও হাড়োয়ার দু'টি সাব-স্টেশন নির্মাণের কাজ সমাপ্ত।

(খ) **কৃষি সম্প্রসারণ কর্মসূচি**

রবি মরশুমে চাষ ও উৎপাদন বৃদ্ধিতে উৎসাহদানের দিকে লক্ষ্য রেখে ১৯৯৮-৯৯ সালে মোট ১১,৫৯৬.৪৩ একর জমিকে কৃষি সম্প্রসারণ কর্মসূচির আওতায় আনা হয়েছিল এবং এর ফলে ৪৯,৫৯৬ জন প্রান্তিক ও ক্ষুদ্র চাষী উপকৃত হয়েছে। এ ছাড়া ২৫,৬৬৬ জন ক্ষুদ্র ও প্রান্তিক কৃষককে ৫,৬২৬.১৫ একর এলাকায় খরিফ চাষের জন্য উন্নতমানের ধান বীজ অনুদান হিসাবে দেওয়া হয়েছে। সুন্দরবন এলাকার কৃষকদের তুলা চাষে উৎসাহিত করার লক্ষ্যে পরীক্ষামূলকভাবে তুলা চাষের যে কর্মসূচি নেওয়া হয়েছে তার আওতায় ১৯৯৮-১৯৯৯ সালে ১,০৮০ জন ক্ষুদ্র ও প্রান্তিক চাষীকে অনুদান দেওয়া হয়েছে। এ ছাড়া ১১০ জন দুঃস্থ ও পিছিয়ে পড়া মহিলাকে মাশরুম (কোরক) চাষের জন্য প্রশিক্ষণ ও প্রয়োজনীয় উপযোগ দিয়ে সাহায্য করা হয়েছে। ১৯৯৯-২০০০ সালে রবি মরশুমে চাষের সহায়তা করার জন্য ১২,৯৩৫ একর জমি নির্বাচন করা হয়েছে। ২৫,৪৪৫ জন ক্ষুদ্র ও প্রান্তিক কৃষককে ৬,৩৬১.২৫ একর এলাকায় খরিফ চাষের জন্য উন্নতমানের ধানবীজ অনুদান হিসাবে দেওয়া হয়েছে। ১৮৫ জন দুঃস্থ মহিলাকে মাশরুম (কোরক) চাষের জন্য প্রয়োজনীয় উপযোগ দিয়ে সাহায্য করা হয়েছে এবং ৩৩৭.৫ একর জমির তুলা চাষের কর্মসূচির আওতায় আনা হয়েছে। এতে ১,৩৫০ জন কৃষক উপকৃত হবেন।

(গ) **সামাজিক বনসৃজন**

এই দপ্তর সুন্দরবন এলাকায় সামাজিক বনসৃজনের উপর বরাবর গুরুত্ব দিয়ে আসছে। বনসৃজন ভূমিক্ষয় রোধ ও প্রাকৃতিক পরিবেশের ভারসাম্য রক্ষা করতে সাহায্য করে। ১৯৯৮-৯৯ সালে পরিকল্পনা খাতের অর্থ থেকে ১৬৪ হেক্টর এলাকায় ম্যানগ্রোভ (বাদাবন) সৃষ্টি করা গিয়েছে। ভূমিহীন, ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক পরিবারের আর্থিক স্বাবলম্বতার উদ্দেশ্যে বিভাগীয় নার্সারির মাধ্যমে বিভিন্ন প্রজাতির ফল ও অন্যান্য গাছের তিন লক্ষ ষাট হাজার চারা উৎপাদন করে বিতরণ করা হয়েছে। সুন্দরবন এলাকার রাস্তা, বাঁধ ইত্যাদির দু'পাশের ৮০,০০০ গাছের চারা রোপণের মাধ্যমে সারিবদ্ধ বনসৃজন করা হয়েছে।

পর্ষদ কর্তৃক সৃজিত বনভূমি সংলগ্ন স্থানে স্থানীয়ভাবে নোনা মাছ চাষে উৎসাহ দানের লক্ষ্য ১০০ মি. × ৫০ মি. মাপের নোনা জলে মৎস্য চাষের ৮টি ছোট ঘেরী

নির্মাণ করা হয়েছে। ১৯৯৮-৯৯ সালে দশম অর্থ কমিশন কাতে বরাদ্দ অর্থ থেকে ২৬৯ হেক্টর এলাকায় ম্যানগ্রোভ (বাদাবন) সৃষ্টি করা গিয়েছে।

১৯৯৯-২০০০ সালে ৩২৭ হেক্টর এলাকায় ম্যানগ্রোভ সৃষ্টি করা গিয়েছে। অন্যান্য প্রকল্পের মধ্যে সারিবদ্ধ বনসৃজন (৯০ হেক্টর) এবং ফার্ম (বাগিচা) বনসৃজনের (১৫৫ হেক্টর) কাজ সন্তোষজনক হয়েছে।

(ঘ) মৎস্য চাষ

১৯৯৮-৯৯ সালে বিভাগীয় মৎস্য খামারে মাছ চাষ করে কম বেশি ৫০৮৪.১২৫ কি. গ্রাম বিভিন্ন ধরনের নোনা মাছ উৎপাদন করা গিয়েছে এবং সেই মাছ বিক্রয় করে ৫,৮৯,৪৮০.৯০ টাকার রাজস্ব পাওয়া গিয়েছে।

(ঙ) ২০০০-২০০১ সালের কর্মসূচি

সুন্দরবন উন্নয়নের কাজে প্রধান লক্ষ্য গ্রামীণ জনসাধারণের অর্থনৈতিক বিকাশ এবং স্বভাবতই সুন্দরবন এলাকার এই কাজ মূলত কৃষি ও আনুসঙ্গিক বিষয়মুখী। সুন্দরবনের যোগাযোগ ব্যবস্থার অপ্রতুলতার দিকে লক্ষ্য রেখে পরিকাঠামো উন্নয়নের উপর জোর দেওয়া হয়েছে। গ্রামীণ রাস্তা নির্মাণের পাশাপাশি নদী পথে যাতায়াতের সুবিধার জন্য জেটি নির্মাণের কাজও হাতে নেওয়া হবে। এ ছাড়া পানীয় জল সরবরাহ এবং সামাজিক বনসৃজন ও মৎস্য চাষের কাজ আগামী বছরেও অব্যাহত থাকবে। বিগত বছরগুলিতে যে সম্পদ সৃষ্টি করা হয়েছে তার রক্ষণাবেক্ষণ ও নবীকরণের উপর আগামী বছরও জোর দেওয়া হবে।

আশাকরি, মাননীয় সদস্যগণ সুন্দরবনের জনসাধারণের কল্যাণার্থে ২০০০-২০০১ সালের প্রস্তাবিত ব্যয়-বরাদ্দ অনুমোদন করবেন।

## DEMAND No. 66

### Major Heads : 2701—Major and Medium Irrigation and 4701—Capital Outlay on Major and Medium Irrigation

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 294,19,07,000 only be granted for expenditure under Demand No. 60, Major Heads : "2701—Major and Medium Irrigation and 4701—Capital Outlay on Major and Medium Irrigation" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 97,08,29,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Debabrata Bandyopadhyay on Demand Nos. 66 & 68 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি সানন্দে প্রস্তাব করছি যে ৬৬ নং ৬৮ নং দাবির অন্তর্গত নিম্নলিখিত মুখ্য খাতসমূহে ২০০০-২০০১ সালের ব্যয়নির্বাহের জন্য মোট ৫৮২,০২,৫৯,০০০ (পাঁচশত বিরাশি কোটি দুই লক্ষ উনষাট হাজার) টাকা মঞ্জুর করা হোক ঃ

| | | |
|---|---|---|
| ৬৬ নং দবি | ঃ | ২৭০১—বড় ও মাঝারি সেচ |
| | | ৪৭০১—বড় ও মাঝারি সেচে মূলধন বিনিয়োগ |
| ৬৮ নং দাবি | ঃ | ২৭১১—বন্যা নিয়ন্ত্রণ |
| | | ৪৭১১—বন্যা নিয়ন্ত্রণ প্রকল্পসমূহে মূলধন বিনিয়োগ |

উক্ত দাবিগুলির মধ্যে রয়েছে ঃ

| | | |
|---|---|---|
| ক. মূল ক্ষেত্রের কর্মসমূহ বাবদ (গঙ্গা-পদ্মা ভাঙ রোধের জন্য বিশেষ অনুদান, কেন্দ্রীয় পোষকতাপ্রাপ্ত প্রকল্প এবং কেন্দ্রীয় ঋণ সহায়ক প্রকল্পগুলি এর অন্তর্ভুক্ত) | = | ৮৯.৭৫ (উননব্বই দশমিক সাত পাঁচ) কোটি টাকা |
| খ. গ্রামীণ অন্তর্কাঠমো উন্নয়ন তহবিল (RIDF)-এর অধীনস্থ জাতীয় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্ক (NABARD)-থেকে প্রাপ্ত অর্থ সাহায্য বাবদ ঃ | | |
| ১. সেচ ক্ষেত্রে ৬.৫০ (ছয় দশমিক পাঁচ শূণ্য) কোটি টাকা | | |
| ২. বন্যা নিয়ন্ত্রণ ক্ষেত্রে ৮.৫০ (আট দশমিক পাঁচ শূণ্য) কোটি টাকা | = | ১৫.০০ (পনের) কোটি টাকা |
| গ. দশম অর্থ কমিশনের মঞ্জুরীকৃত গঙ্গা-পদ্মা নদীর মূল অংশে ভাঙন নিরোধক কাজ | = | ৫.২৫ (পাঁচ দশমিক দুই পাঁচ) কোটি টাকা |

বাবদ

| | | |
|---|---|---|
| ঘ. সেচ-সুবিধা দ্রুতায়ন কর্মসূচি (AIBP) থেকে বড়় সেচ প্রকল্পগুলির জন্য কেন্দ্রীয় সরকারের ঋণ সহায়তা (CLA) বাবদ | = | ৩৭.৫০ (সাঁইত্রিশ দশমিক পাঁচ শূণ্য) কোটি টাকা |
| ঙ. জিলা পরিষদ/পৌর আঞ্চলিক সংস্থায় অনুদান | | |
| ১. সেচ ক্ষেত্রে ৫০.০০ (পঞ্চাশ) কোটি টাকা | | |
| ২. বন্যা নিয়ন্ত্রণ ক্ষেত্রে ১৫২.০০ (একশত বাহান্ন) কোটি টাকা | = | ২০২.০০ (দুই শত দুই) কোটি টাকা |
| চ. জিলা পরিষদ/পৌর আঞ্চলিক সংস্থায় অনুদান (গৃহ ও নগর উন্নয়ন নিগম থেকে পাওয়া ঋণ সাহায্য) | = | ২০.০০ (কুড়ি) কোটি টাকা |
| ছ. কেন্দ্রীয় সরকারের পোষকতাপ্রাপ্ত একটি প্রকল্প বাবদ | = | ০.১৭৩ (শূণ্য দশমিক এক সাত তিন) কোটি টাকা |
| জ. যোজনা-বহির্ভূত ব্যয়ের জন্য ধার্য (৫,০০,০০০ টাকা প্রভারিত ব্যয় ব্যতিরেকে) | = | ২১২.৩৫২৯ (দুইশত বারো দশমিক তিন পাঁচ দুই নয়) টাকা |

যোজনা-বহির্ভূত ব্যয়ের অন্তর্ভুক্ত উপরোক্ত (জ)-ক্রমিকে বর্ণিত টাকার অঙ্কটি নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| ১. বিভিন্ন সেচ ও বন্যা নিয়ন্ত্রণ প্রকল্প ইত্যাদির প্রদেয় সুদ বাবদ | = | ৩২.০৯২৫ (বত্রিশ দশমিক শূণ্য নয় দুই পাঁচ) টাকা |
| ২. Suspense Account-এর খরচ বাবদ | = | ৮.৬৬১ (আট দশমিক ছয় ছয় এক) কোটি টাকা |
| ৩. রক্ষণাবেক্ষণের পূর্তকর্ম ও নিয়মিত সংস্থা-গত ব্যয় নির্বাহ বাবদ | = | ১৭১.৫৯৯৪ (একশত একাত্তর দশমিক পাঁচ নয় নয় চার) কোটি টাকা |

উক্ত দাবিগুলির মধ্যে ১,৬৫,০০০ (এক লক্ষ পঁয়ষট্টি হাজার) টাকার প্রভারিত ব্যয় ব্যতিরেকে ভোট অন অ্যাকাউন্টে ইতিমধ্যেই ব্যয়নির্বাহের জন্য ১৯২,০৬,৮৫,০০০ (একশত বিরানব্বই কোটি ছয় লক্ষ পঁচাশি হাজার) টাকা অনুমোদিত হয়েছে।

১.২. □ এই বিভাগের প্রধান কর্মসমূহ হল বড় ও মাঝারি প্রকল্পের মাধ্যমে কৃষি জমিতে সেচের জলের জোগান দেওয়া ও বন্যা নিয়ন্ত্রণের ব্যবস্থা করা।

১.২.১ □ স্বাধীনতার পরের বছরগুলিতে আমার দপ্তর জলসম্পদের উন্নয়ন ও ব্যবহারের ক্ষেত্রে রাজ্য ও রাজ্যসীমা বহির্ভুত বৃহৎ জলাধারসমূহ তৈরি করে, পাহাড়ি ঝর্ণা এবং খরাপ্রবণ এলাকায় ছোট নদীগুলিতে ক্ষুদ্র ও মাঝারি সেচ প্রকল্প নির্মাণের মাধ্যমে খাদ্য উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে যথেষ্ট অবদান রেখেছে। অতিরিক্ত সেচসামর্থ্য সৃষ্টি করে বেশ কিছু একফসলী জমিকে বহুফসলী জমিতে রূপান্তরিত কবা গেছে। ১৯৯৮-৯৯ সালের শেষে রাজ্যের বড় ও মাঝারি সেচ প্রকল্পগুলির মাধ্যমে ১৩৯৪.৬০ হাজার হেক্টর সেচসামর্থ্য তৈরি হয়েছিল। ১৯৯৯-২০০০ সালে বিভিন্ন প্রকল্পের মাধ্যমে আরও অতিরিক্ত ২৮ হাজার হেক্টর জমিতে সেচসামর্থ্য তৈরি হবে বলে আশা করা যায়। ২০০০-২০০১ সালে কেন্দ্রীয় সরকারের AIBP (Accelerated Irrigation Benefit Programme)-এর (Central Loan Assistance) থেকে ঋণসহায়তাসহ জিলা পরিষদ/ পৌর আঞ্চলিক সংস্থায় অনুদানের মাধ্যমে সেচ ক্ষেত্রে ১৫০.২৫ (একশত পঞ্চাশ দশমিক দুই পাঁচ) কোটি টাকার আর্থিক সংস্থান রাখা হয়েছে।

১.২.২ □ আসমুদ্র হিমাচল বিস্তৃত এই রাজ্যের ভূ-প্রকৃতি পরিবর্তনশীল। দেশের দুটি মহতী নদী প্রণালী ঃ গঙ্গা ও ব্রহ্মপুত্র দ্বারা গঠিত ভারতবর্ষের বৃহত্তম অববাহিকার শেষ প্রান্তে এই রাজ্য অবস্থিত। সমস্যাসঙ্কুল ভৌগোলিক অবস্থানের জন্য রাজ্যে প্রতি বছরই বিধ্বংসী বন্যা জনজীবনে দুর্দশা নিয়ে আসে। বন্যায় আনুষঙ্গিক সমস্যাবলী যেমন নদী ভাঙন ও বিপর্যস্ত নিকাশি ব্যবস্থা ইত্যাদি রাজ্যের বন্যা পরিস্থিতি ক্রমশই তীব্রতর করে তুলছে। আশা করা যায়, পরিস্থিতির গুরুত্ব ও সমস্যার বিস্তৃতি অনুভব করে কেন্দ্রীয় সরকার এ ব্যাপারে তার সাহায্যের হাত উদারভাবে বাড়িয়ে দেবেন।

১.২.৩ □ গগত দু-দশক ধরে পশ্চিমবঙ্গের সমুদ্রোপকূলবর্তী অঞ্চলে ভয়ঙ্কর ঘূর্ণিঝড়ের দাপট বৃদ্ধি পেয়েছে। পশ্চিমবঙ্গের ২৮০ কিলোমিটার সমুদ্রতট এবং তাকে ঘিরে সামুদ্রিক নোনা জলের হাত থেকে কৃষিজমিকে রক্ষা করার জন্য যে সমস্ত বাঁধ দেওয়া হয়েছে সেগুলির রক্ষণাবেক্ষণ সংস্কার ও পুনর্নির্মাণে যথেষ্ট আর্থিক বরাদ্দ প্রয়োজন।

১৯৯৮-৯৯ সালে গঙ্গা-পদ্মা নদীর বন্যা ভয়াবহ আকার ধারণ করে। যদিও প্রায় বছরখানেক আগে একটি রিটায়ার্ড (ষষ্ঠ রিটায়ার্ড বাঁধ) বাঁধের সাহায্যে মালদা জেলাকে ১৯৯৯-এর বন্যার হাত থেকে সুরক্ষিত করা সম্ভব হয়েছে কিন্তু ওই বছরেরই ভয়াবহ ভাঙনে বাঁধটি বিপজ্জনক অবস্থায় দাঁড়িয়ে আছে। এখন আর একটি রিটায়ার্ড বাঁধ তৈরি করা না গেলে সমগ্র মালদা জেলা এ বছরে আবার বন্যাকবলিত হবার সম্ভাবনায় থেকে যাবে। রাজ্যের মধ্যাঞ্চলের জেলাগুলি যথা— উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর, মালদা, মুর্শিদাবাদ, নদীয়া, ১৯৯৯ সালে বন্যায় খুবই ক্ষতিগ্রস্ত হওয়ায় এই খাতে বরাদ্দের পরিমাণ বৃদ্ধি করা হয়েছে। মালদা, মুর্শিদাবাদ, নদীয়া, বর্ধমান, বীরভূম, হাওড়া ও হুগলি জেলাগুলির নদী ভাঙন, জাতীয় সমস্যার আকার নেওয়ায় এই সমস্যাগুলির সমাধানের বাজেট-বরাদ্দ গঙ্গা-পদ্মা ভাঙনের জন্য বিশেষ কেন্দ্রীয় অনুদান ও কেন্দ্রীয় সরকারের দ্বারা প্রতিশ্রুতি প্রকল্পের অধীনে রাখা হয়েছে। আশা করি কেন্দ্রীয় সরকার ভাঙনরোধে ও বন্যা নিয়ন্ত্রণে উদারভাবে সাহায্য করবে।

১.২.৪ □ ২০০০-২০০১ সালে জাতীয় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্ক (NABARD)-এর অন্তর্গত গ্রামীণ পরিকাঠামো উন্নয়ন তহবিল (RIDF) থেকে ঋণ সহায়তা বাবদ ১৫.০০ (পনের) কোটি টাকা ব্যয় বরাদ্দের সংস্থান রয়েছে। এর মধ্যে সেচ ক্ষেত্রে ৬.৫০ (ছয় দশমিক পাঁচ শূন্য) কোটি টাকা এবং বন্যা নিয়ন্ত্রণ ক্ষেত্রে ৮.৫০ (আট দশমিক পাঁচ শূন্য) কোটি টাকা রাখা হয়েছে। এ ছাড়াও জিলা পরিষদ/পৌর স্থানীয় প্রতিষ্ঠানে অনুদানের সহায়তায় ২০২.০০ (দুই শত দুই) কোটি টাকা বরাদ্দ আছে। এর মধ্যে সেচ ক্ষেত্রে ৫০.০০ (পঞ্চাশ) কোটি টাকা এবং বন্যা নিয়ন্ত্রণ ক্ষেত্রে ১৫২.০০ (একশত বাহান্ন) কোটি টাকার বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

১.২.৫ □ বড় ও মাঝারি সেচ প্রকল্পের মাধ্যমে সেচ সামর্থ্যযুক্ত এলাকার পরিমাণ নিচের সারণিতে দেখানো হল ঃ

| বছর | সেচসামর্থ্য (হাজার হেক্টর হিসেবে) | | |
|---|---|---|---|
| | এই বছরে তৈরি | পুঞ্জীভূত পরিমাণ | |
| | | তৈরি | ব্যবহৃত |
| ১৯৯৮-৯৯ | ৩৮.০৬ | ১৩৯৪.৬০ | ১১৭৮.৫৮ |
| ১৯৯৯-২০০০ (আনুমানিক) | ২৮.০০ | ১৪২২.৬০ | ১২৫০.০০ |
| ২০০০-২০০১ (লক্ষ্যমাত্রা) | ৬০.০০ | ১৪৮২.৬০ | ১৩০০.০০ |

১.২.৬ □ ৫০.০০ (পঞ্চাশ) লক্ষ টাকা বন্য নিয়ন্ত্রণ ক্ষেত্র থেকে সহায়ক অনুদান হিসেবে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ (DGHC)-এর জন্য নির্ধারিত করার প্রস্তাব করা হয়েছে।

১.২.৭ □ কাজেই ৬৬ নং ও ৬৮ নং দাবিগুলির খাতে ১৯৯৯-২০০০ এবং ২০০০-২০০১ সালের রাজ্য যোজনার ক্ষেত্রভিত্তিক বরাদ্দ অর্থের পরিমাণ নিম্নরূপ ঃ

(কোটি টাকার হিসেবে)

| ক্ষেত্র | ১৯৯৯-২০০০ | | ২০০০-২০০১ (প্রস্তাবিত) |
|---|---|---|---|
| | প্রাথমিক | সংশোধিত | |
| ১। সেচ | ১২৬.২৫ | ১০৯.২৩ | ১৫০.২৫ |
| ২। বন্যা নিয়ন্ত্রণ | ১৬৫.৩০ | ১১৬.৩২ | ২১৯.২৫ |
| **সর্বমোট** | **২৯১.৫৫** | **২২৫.৫৫** | **৩৬৯.৫০** |

১.২.৮ □ সংবিধানে ৭৩ ও ৭৪-তম সংশোধনের এবং রাজ্য অর্থ আয়োগের (State Finance Commission) সুপারিশক্রমে আমাদের সরকার ইতিমধ্যেই পরিকল্পনা বিকেন্দ্রীকরণের কার্যসূচি হাতে নিয়েছে। জিলা পরিষদ/পৌর আঞ্চলিক সংস্থার হাতে তা তুলে দেওয়ার প্রক্রিয়াও সুরু করেছে। ১৯৯৯-২০০০ সালের আর্থিক বছরে জিলা পরিষদ/পৌর আঞ্চলিক সংস্থাগুলির জন্য অনুদান হিসেবে সেচ ও জলপথ বিভাগের বাজেটে ৯২.০০ (বিরানব্বই) কোটি টাকা রাখা হয়েছিল। এ বছরও জিলা পরিষদ / পৌর আঞ্চলিক সংস্থাগুলির নিজস্ব এলাকায় সেচ ও বন্যা নিয়ন্ত্রণ প্রকল্পগুলি রূপায়ণের জন্য ২০২.০০ (দুই সত দুই) কোটি টাকা প্রস্তাব রেখেছি।

উপরোক্ত বক্তব্যের প্রেক্ষাপটে আমি আমার বিভাগের কাজ কর্মের একটি সংক্ষিপ্ত বিবরণ এই সভায় পেশ করছি।

২.১ □ সেচক্ষেত্র

২.১ □ ১৯৯৯ সলের বর্ষা মরশুমের শেষ ভাগে প্রচন্ড বৃষ্টিপাতের ফলে বিভিন্ন জলাধারগুলির সঞ্চিত জলের পরিমাণ যথেষ্ট সন্তোষজনক অবস্থায় পৌছয় এবং এর ফলে আশা করা যায় যে রবি ও বোরো মরশুমে সেচসেবিত জমির পরিমাণ বৃদ্ধি পাবে। ১৯৯৯-২০০০ সেচ বছরের (জুলাই ১৯৯৯ থেকে জুন ২০০০) তিনটি সেচ মরশুমে প্রকল্পভিত্তিক সেচসেবিত এলাকার পরিমাণসহ রাজ্যের তিনটি সেচ প্রকল্পের ব্যয়-বরাদ্দের প্রস্তাব নিম্নরূপ ঃ

| ক্রমিক নং | প্রকল্পের নাম | ১৯৯৯ সালে সেচসেবিত এলাকা (হাজার হেক্টর হিসেবে) | ১৯৯৯-২০০০ সালের প্রস্তাবিত সেচ এলাকা (হাজার হেক্টর হিসেবে) | | ২০০০-২০০১ সালের আর্থিক বছরের বাজেট বরাদ্দ (কোটি টাকার হিসেবে) | | |
|---|---|---|---|---|---|---|---|
| | | খরিফ | রবি | বোরো | মূল ক্ষেত্র | A.I.B.P. | মোট |
| ১। | ময়ূরাক্ষী জলাধার প্রকল্প | ২২৮.৩০ | — | ১৮.২২ | ৪.০০ (প্রকল্পের বিশেষ মেরামতির জন্য) | — | ৪.০০ |
| ২। | কংসাবতী জলাধার প্রকল্প | ১৬৯.৫৫ | ৪৫.৩৮ | ২৮.৯৪ | ১১.৫০ (প্রকল্পের | ৭.৫০ | ১৯.০০ |
| ৩। | দামোদর উপত্যকা প্রকল্পের অন্তর্গত বাঁধ ও সেচ ব্যবস্থা | ৩৪৭.৪০ | ২০.২৪ | ৬১.১৩ | ৪.০০ (প্রসারণ ও উন্নয়নের জন্য) | — | ৪.০০ |

২.২ □ কেন্দ্রীয় সরকারের বাঁধ নিরাপত্তা সংস্থার পরামর্শানুযায়ী ময়ূরাক্ষী জলাধার প্রকল্পের মাসাঞ্জোর বাঁধের পাথুরে গাঁথনির অংশটির পুঙ্খানুপুঙ্খ মেরামতি প্রয়োজন। বিহার রাজ্যে সেচের জল সরবরাহ ব্যবস্থার জন্য ১৯৫৬ সালে ময়ূরাক্ষী প্রকল্পের শুরুতে জলাধারে যে সব পাম্প বসানো হয়েছিল আন্তঃরাজ্য চুক্তি অনুযায়ী ওই সব পাম্পগুলির জরুরি ভিত্তিতে বদল করা দরকার। বিহারের সেচসেবিত এলাকার মানুষ জলাধারের জল একটি বিশেষ স্তরে নেমে যাওয়ার পর এই রাজ্যের প্রয়োজনে সঞ্চিত জলের

ব্যবহারের প্রচন্ড বিরোধিতা করছেন, যত দিন না নতুন পাম্প বসিয়ে তাদের সেচ ব্যবস্থাকে সুনিশ্চিত করা যায়। নতুন পাম্পগুলি না বসানোর ফলে জলাধারের সঞ্চিত জলের ব্যবহারের ক্ষেত্রে আমাদের রাজ্য বঞ্চিত হচ্ছে বেশ কয়েক বছর ধরে। বোরো চাষে সেচের চাহিদা এই জরুরি কাজের সময়কাল সীমিত করে দিয়েছে এবং এত কম সময়ে এই কাজ সম্পন্ন করা একটি চ্যালেঞ্জ বিশেষ। এই সব কাজের ব্যয়নির্বাহের জন্য ময়ূরাক্ষী জলাদার প্রকল্পের বিশেষ মেরামতি খাতে ২০০০-২০০১-এর চলতি বছরের যোজনা খাতে ৪.০০ (চার) কোটি টাকার সংস্থান রাখা হয়েছে।

২.৩ □ তিস্তা বাঁধ প্রকল্প

২.৩.১ □ তিস্তা বাঁধ প্রকল্পের সেচসামর্থ্য তৈরি ও তার ব্যবহারের অগ্রগতি অব্যাহত। এই প্রকল্পের মূল কাজগুলি অনেক বছর আগেই তৈরি হয়ে গেছে। কিন্তু জমি অধিগ্রহণ সমস্যার কারণে ছোট খাল প্রণালী কাটার কাজের অগ্রগতি পরিকল্পনানুয়ায়ী না হওয়ায়, তৈরি সেচসামর্থ্যের ব্যবহার যথেষ্ট পরিমাণে করা যায়নি। এই বাধা দূর করার জন্য আমার দপ্তর গুরুত্বপূর্ণ পদক্ষেপ নিচ্ছে এবং প্রশাখা খালের পরবর্তী পর্যায়ে খালপ্রণালীকে প্রসারণের জন্য তৃণমূলস্তরে পঞ্চায়েতকে সক্রিয়ভাবে সংযুক্ত করার প্রচেষ্টা চলছে। এর মাধ্যমে ইতিমধ্যে তৈরি হওয়া সেচসামর্থ্যের ব্যবহার বৃদ্ধি সম্ভব হবে।

২.৩.২ □ ১৯৯৯ সালের জুন মাস পর্যন্ত এই প্রকল্পের মাধ্যমে ৯৩,৬১০ হেক্টর সেচসামর্থ্য তৈরি হয়েছে। ২০০০ সালের জুন মাসের শেষে এর লক্ষ্যমাত্রা ৯৯,২০০ হেক্টর। আশা করা যায় এ বছর বোরো ও প্রাক-খরিফ মরশুমে শুধুমাত্র জলপাইগুড়ি জেলায় ২৩,০০০ হেক্টর জমিতে সেচসেবিত করা হবে।

২.৩.৩ □ মাননীয় সদস্যগণের নিশ্চয়ই স্মরণে আছে, গত বছর এই সভাতেই আমি জানিয়েছিলাম যে তিস্তা বাঁধ প্রকল্প ইতিমধ্যেই একফসলী জমিকে বহুফসলী করার লক্ষ্যে সেচ ব্যবস্থা তৈরি করা ছাড়াও শিলিগুড়ি শহরে পানীয় জল সরবরাহ, ২১ মেগাওয়াট জল-বিদ্যুৎ উৎপাদন, খালপাড় ধরে জাতীয় সড়কের সমপর্যায়ের রাস্তার মাধ্যমে এক প্রকৃত বহুমুখী নদী পরিকল্পনার পর্যায়ে পৌঁছেছে।

২.৩.৪ □ প্রকল্পটির রূপায়ণের স্তর ইতিমধ্যেই এমন একটি জায়গায় এসে দাঁড়িয়েছে যেখানে রাজ্য সরকারের বিভিন্ন দপ্তর ও পঞ্চায়েতের সম্মিলিত প্রয়াসই উত্তরবঙ্গের ছ'টি জেলায় সেচসেবিত কৃষির উন্নয়নের গতি নির্ধারণ করবে। প্রকল্পের কাজ দ্রুত শেষ করার লক্ষ্যে প্রকল্পের জন্য জমি অধিগ্রহণের কাজটি ত্বরান্বিত হওয়া দরকার।

সেচসেবিত এলাকার মৌজাভিত্তিক পরিকল্পনা, মাঠনালা খনন ও সঠিক শস্যক্রম নির্ধারণ ইত্যাদির মধ্য দিয়ে চাষের জমিতে পৌঁছে যাওয়া জল সম্পদের সুষ্ঠু ব্যবহার নিশ্চিত করতে সেচসেবিত এলাকা উন্নয়নের কর্মসূচি শুরু হওয়া প্রয়োজন। আমাদের লক্ষ্য, খালের প্রণালী প্রসারণে খুব কম সময়ের মধ্যে জমি অধিগ্রহণ প্রক্রিয়া সম্পূর্ণ করার জন্য পঞ্চায়েতকে সক্রিয়ভাবে অংশগ্রহণ করানো এবং এলাকার মানুষদের মধ্যে প্রকল্পের কাজের সঙ্গে একাত্মতাবোধ গড়ে তোলা। পাশাপাশি, ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মাধ্যমে জমি অধিগ্রহণের প্রথাগত প্রক্রিয়াও চালু থাকবে।

২.৩.৫ □ ১৯৯৯ সালের ২৯ ডিসেম্বর চটেরহাট অঞ্চলে মহানন্দা প্রধান খালের ডানপাড়ের বাঁধ অপ্রত্যাশিতভাবে ভেঙে যায়। এর ফলে জলবিদ্যুৎ উৎপাদন এবং দার্জিলিং ও উত্তর দিনাজপুর জেলায় প্রাক-খরিফ চাষের জন্য সেচের জল সরবরাহ বন্ধ হয়ে যায়। বাঁধ ভাঙার কারণ নির্ধারণের জন্য একটি পূর্ণাঙ্গ তদন্ত শেষ করার পর বাঁধ মেরামতির কাজ শুরু হয়েছে।

২.৩.৬ □ এটা স্মরণ করা যেতে পারে যে এই প্রকল্পের ব্যয়ের মূল অংশ AIBP-র আর্থিক সহায়তার মাধ্যমে হচ্ছে। জমি অধিগ্রহণের ক্ষেত্রে বিলম্ব হওয়ার কারণে সেচসেবিত এলাকাবৃদ্ধি সম্ভাব্য মাত্রায় নিয়ে যাওয়া কষ্টসাধ্য হচ্ছে।

২.৩.৭ □ ২০০০-২০০১ সালের আর্থিক যোজনায় ৪৭.০০ (সাতচল্লিশ) কোটি টাকা প্রকল্পটির জন্য বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। এর মধ্যে AIBP থেকে আর্থিক সাহায্যের পরিমাণ ২৭.০০ (সাতাশ) কোটি টাকা।

**২.৪ □ সুবর্ণরেখা বাঁধ প্রকল্প**

২.৪.১ □ মেদিনীপুর জেলার ১,১৪,০০০ হেক্টর পরিমাণ কৃষিজমিতে সেচের জল পৌঁছে দেওয়ার জন্য সুবর্ণরেখা বাঁধ প্রকল্পের কাজ হাতে নেওয়া হয়েছে। ভারত সরকারের পরিবেশ ছাড়পত্র এবং পরে বিনিয়োগ অনুমতি পাওয়ায় পরিকাঠামো, জল বিভাজিকা ক্ষেত্রে প্রকল্পের উন্নতি (Catchment Area treatment) সাধন এবং আনুষঙ্গিক কিছু কাজের অগ্রগতি হয়েছে। প্রয়োজনীয় আর্থিক বরাদ্দের অভাবে প্রকল্পের কাজ পুরোপুরি হাতে নেওয়া যাচ্ছে না।

**২.৫ □ মাঝারি সেচপ্রকল্পসমূহ**

২.৫.১ □ বাঁকুড়া ও পুরুলিয়া জেলার খরাপ্রবণ অঞ্চলে সেচ সম্প্রসারণের লক্ষ্যে ১৮টি মাঝারি সেচ প্রকল্পের কাজ এগিয়ে চলেছে। জমি অধিগ্রহণের বিলম্বের কারণে পুরুলিয়া জেলায় প্রকল্পগুলির রূপায়ণে বিলম্ব ঘটেছে। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে

১১টি মাঝারি প্রকল্পের জন্য NABARD এই রাজ্যে তার আর্থিক সহায়তার হাত বাড়িয়ে দিয়েছে। ২০০০-২০০১ সালের বার্ষিক যোজনায় রাজ্যের মাঝারি সেচপ্রকল্পগুলির জন্য পরিকল্পনা খাতে (জেলা পরিষদ/পৌর আঞ্চলিক সংস্থায় অনুদান এবং NABARD-র সাহায্য ব্যতিরেকে) মোট ৭.২৫ (সাত দশমিক দুই পাঁচ) কোটি টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

২.৬ □ জোয়ারের জলে সেচ

২.৬.১ □ গ্রীষ্মের সমস্যাসঙ্কুল দিনগুলিতে বোরো চাষের সময় নিকাশি খালগুলি মারফত নদীর জোয়ারের জল ঢুকিয়ে হাওড়া, হুগলি, উত্তর ২৪-পরগনা, দক্ষিণ ২৪-পরগনা এবং মেদিনীপুর জেলার বিরাট এলাকার জমিকে সেচের আওতায় আনা হয়েছে।

২.৭ □ অন্যান্য বৃহৎ সেচপ্রকল্প

২.৭.১ □ বিভিন্ন নদী অববাহিকায় কয়েকটি নতুন সেচপ্রকল্প চিহ্নিত করা হয়েছে। এই সমস্ত নদী অববাহিকার জল ফলপ্রসূভাবে সদ্ব্যবহার এখনও করা হয়নি। সম্ভাব্য বৃহৎ প্রকল্পগুলি হল ঃ

(ক) বাঁকুড়া জেলায় দ্বারকেশ্বর-গন্ধেশ্বরী জলাধার প্রকল্প

(খ) বীরভূম জেলায় সিদ্ধেশ্বরী-নুনবিল জলাধার প্রকল্প

(গ) মেদিনীপুর জেলায় ডোলং সেচ প্রকল্প

(ঘ) বর্ধমান জেলায় অজয় জলাধার প্রকল্প

২.৭.২ □ উপরের প্রকল্পগুলির রচনার কাজ জরিপ, অনুসন্ধান, পরিকল্পনার স্তরে এবং ভারত সরকারের কেন্দ্রীয় জলসম্পদ আয়োগের বিভিন্ন বিভাগে বিবেচনাধীন অবস্থায় আছে। এই প্রসঙ্গে আমি মাননীয় সদস্যদের নজরে আনতে চাই যে উপরোক্ত প্রথম দুটি প্রকল্পের জলাধারের সম্ভাব্য স্থান রাজ্যে অবস্থিত।

৩. □ বন্যা নিয়ন্ত্রণ ক্ষেত্র

৩.১ □ অন্যান্য বছরের মতো গত বর্ষার মরশুমেও এ রাজ্য আর একটি ভয়াবহ বন্যার মুখোমুখি হয়েছে। ১৯৯৯-এর জুন মাসে সুন্দরবনের একাংশে একটি বিধ্বংসী ঘূর্ণিঝড় আছড়ে পড়ে এবং ওই বছরই সেপ্টেম্বরের শেষ সপ্তাহে অভূতপূর্ব অতিবর্ষণ শুরু হয়। এর ফলে রাজ্যের মধ্য ও দক্ষিণ অংশের মোট ১০টি জেলা ভীষণরকম ক্ষতিগ্রস্ত হয়। অজয়, ময়ূরাক্ষী ইত্যাদি নদীর ওপর দিয়ে প্রবল বন্যা বয়ে যায়।

৩.২ □ এই রাজ্যের ৪০ শতাংশ ভৌগোলিক এলাকা বন্যা প্রবণ হিসেবে চিহ্নিত এবং সেই হেতু বন্যা ও নিকাশি সমস্যার সুষ্ঠু সমাধানের দিকে নজর না দিয়ে রাজ্যের পক্ষে অতি প্রয়োজনীয় পরিকাঠামো উন্নয়নের কাজ নির্ধারিত লক্ষ্যে পৌঁছনো সম্ভব নয়। এই রাজ্যের প্রাকৃতিক সীমাবদ্ধতা মনে রাখা প্রয়োজন। উন্নয়নের গতি স্তিমিত হোক, এটা যেমন অভিপ্রেত নয় তেমনই প্রাকৃতিক ভারসাম্যের কথা ভেবেই উন্নয়ন পরিকল্পনার রূপরেখা নির্ধারণ করা উচিত। দুর্ভাগ্যের বিষয়, পরিকাঠামো উন্নয়নের যে কোনও পরিকল্পনাতেই বন্যা ও নিকাশি সমস্যা বিষয়গুলিতে যথেষ্ট গুরুত্ব আরোপ করা হয় না। আমাদের রাজ্যে পরিকাঠামো উন্নয়ন ও বন্যা সমস্যা পরস্পরের ওপর নির্ভরশীল এবং সেই কারণেই এই বিষয়ে সার্বিক দৃষ্টিভঙ্গি নেওয়া জরুরি হয়ে পড়েছে। আমাদের রাজ্যের পরিকাঠামোর উন্নয়নের গতি ত্বরান্বিত করার প্রয়াস নেওয়া হয়েছে এবং এর প্রভাব রাজ্যের বন্যা পরিস্থিতির ওপরও পড়তে বাধ্য। তাই এই বিষয়ে সতর্কতার প্রয়োজন আছে।

৩.৩ □ ১৯৯৯-এর বন্যার পরিপ্রেক্ষিতে রাজ্য সরকার রাজ্য যোজনা পর্ষদের সদস্য পি. এন. রায়ের নেতৃত্বে একটি উচ্চশক্তিসম্পন্ন কমিটি গঠন করা হয়। এই কমিটির দায়িত্ব ছিল রাজ্যের বিভিন্ন জেলায় বন্যা ও জলমগ্নতার কারণ অনুসন্ধান করা এবং সমস্যার সমাধানে স্বল্পমেয়াদি ও দীর্ঘমেয়াদি প্রতিকার সুপারিশ করা। কমিটি ইতিমধ্যেই তার রিপোর্ট পেশ করেছেন এবং বৃহত্ত কলকাতা সহ কলকাতা শহরে বন্যা প্রতিরোধের জন্য পলি নিষ্কাশন, পাম্প হাউসগুলির ক্ষমতা বাড়ানো, নতুন পাম্প হাউসগুলির ক্ষমতা বাড়ানো, নতুন পাম্প বসানো এবং নিকাশি ব্যবস্থার উন্নতির কথা সুপারিশ করেছেন।

কমিটি কয়েকটি বন্যা নিয়ন্ত্রণ ও নিকাশি প্রকল্পের রূপায়ণের সুপারিশ করেছেন। আংশিকভাবে রূপায়িত বন্যা ও নিকাসি প্রকল্পগুলিকে দ্রুত সম্পন্ন করার পরামর্শ দিয়েছে। কমিটি নদীর প্রাবন অঞ্চল দখল করার বিরুদ্ধেও সতর্ক করে দিয়েছেন এবং উন্মুক্ত স্থান ও নদীতীরবর্তী ফংাকা নিম্ন ভূমিগুলিকে বন্যার জল ধরে রাখার জন্য ব্যবহার করার সুপারিশ করেছেন।

৩.৪ □ রাজ্যের উত্তরাঞ্চলের জেলাগুলিতে নির্বিচারে বনাঞ্চল ধ্বংস, এবং বিশেষত সিকিম রাজ্য ও প্রতিবেশি দেশ নেপাল ও ভুটানে অবৈজ্ঞানিকভাবে ডলোমাইট উত্তোলনের ফলেই উত্তরবঙ্গের নদীগুলিতে বছরের পর বছর বন্যা ও ভূমিক্ষয়ের প্রবণতা দেখা দিচ্ছে। পাহাড়ি অঞ্চল থেকে ক্রমাগত ভূমিক্ষয়জনিত পলি ও নুড়িপাথর নদীবক্ষে জমা হচ্ছে। এর ফলে নদীভাঙন ভয়াবহ রূপ নিচ্ছে ও শুধুমাত্র যে উর্বর কৃষিজমি বা চাষবাস নদীগর্ভে বিলীন হচ্ছে তাই-ই নয়, কেন্দ্র ও রাজ্য

সরকারের সম্পত্তি যেমন জাতীয় সড়ক, রেলপথ, রাজ্য সড়ক ক্ষতিগ্রস্ত হচ্ছে সাম্প্রতিককালে কিছু রেল বাঁধ বন্যায় ভেঙে যায় এবং সেগুলির মেরামতির কাজে প্রচুর অর্থের প্রয়োজন হয়ে পড়ে। রেল কর্তৃপক্ষ বিশেষ করে উত্তর সীমান্ত রেল কর্তৃপক্ষ (N. F. Rly)-এ মেরামতির ব্যাপারে সম্পূর্ণ অনীহা দেখিয়েছেন এবং রাজ্য সরকার সমস্ত রকম আর্থিক প্রতিবন্ধকতা সত্ত্বেও ওই রেল বাঁধ মেরামতির অর্থের জোগান দিতে বাধ্য হয়েছে।

৩.৫ □ এ রাজ্যের মধ্যাঞ্চল বন্যা সমস্যার মূলে রয়েছে নিকাশি ব্যবস্থার অপ্রতুলতা, বিস্তীর্ণ নদীতীর ধরে বন্যা প্রবাহের উপচে পড়া ও গঙ্গা-পদ্মা এবং ভাগিরথী নদী প্রণালীর ভয়াবহ ভাঙন। গঙ্গা-পদ্মা নদীর উভয় তীরে অবস্থিত মালদা ও মুর্শিদাবাদ জেলা দুটির অবস্থান ভয়াবহ ভাঙনের কবলে। এর ফলে উর্বর চাষের জমি এবং ঘন জনবসতিপূর্ণ এলাকা বিলীন হয়েছে। গঙ্গা-পদ্মার ভাঙন সমস্যার মোসাবিলায় কেন্দ্রীয় সরকারের যোজনা পর্যদ কর্তৃক গঠিত বিশেষজ্ঞ কমিটির নির্ধারিত জায়গায় গঙ্গা-পদ্মার ভাঙন রোধ ও বন্যা নিয়ন্ত্রণ প্রকল্পে বিশেষ অনুদান হিসেবে ২০০০-২০০১ সালের আর্থিক যোজনায় ৮.০০ (আট) কোটি টাকা ব্যয় বরাদ্দের সংস্থান রাখা হয়েছে। গঙ্গা-পদ্মা নদীর বাদে অন্যান্য নদীর তীর ভাঙন রোধ প্রকল্পে কেন্দ্রীয় সাহায্যপ্রাপ্ত বাদে অন্যান্য নদীর তীর ভাঙন রোধ প্রকল্পে কেন্দ্রীয় সাহায্যপ্রাপ্ত প্রকল্পে কেন্দ্রীয় সাহায্যপ্রাপ্ত প্রকল্প বাবদ ১.০০ (এক) কোটি টাকার ব্যয় বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। বিশেষজ্ঞ কমিটির দ্বারা অনুমোদিত গঙ্গা-পদ্মা ভাঙন রোধ প্রকল্প বহির্ভূত অঞ্চলে ভাঙন রোধের জন্য আরও ১.০০ (এক) কোটি টাকার একটি ব্যয় বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। এ সমস্ত প্রকল্পে বরাদ্দ পরিমাণ সাহায্যের অনুপাতে পরবর্তী সময়ে বাড়াতে হতে পারে।

৩.৬ □ গত বছর রাজ্যের মধ্যাঞ্চলের জেলাগুলি যেমন উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর, মালদা, মুর্শিদাবাদ, নদীয়া গঙ্গা-পদ্মা-ভাগিরথী-হুগলি নদী প্রণালীর ভয়াবহ বন্যা ও ভাঙনের কবলে পড়ে।

৩.৭ □ অজয় ও ময়ূরাক্ষী নদীর বন্যা আঘাত হানে বীরভূম, বর্ধমান ও মুর্শিদাবাদ জেলাগুলিকে। ময়ূরাক্ষী জলাধারের সঞ্চিত জলতল পূর্ববর্তী নজরি বিহীন স্তরে তোলা সত্ত্বেও বন্যার প্রকোপকে প্রশমিত করা যায়নি।

৩.৮ □ রাজ্য স্তরে এ পর্যন্ত বন্যা কবলিত ১৫টি জেলায় পুনর্গঠনের জন্য জাতীয় ত্রাণ তহবিল থেকে খুব কম সাহায্যই পাওয়া গেছে। বন্যা পরবর্তী সময়ের পুনর্গঠন কাজে রাজ্য সরকারকে পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন অর্থ নিগম (W.B.I.D.F.C.) এর ঋণ নিতে হয়েছে।

৩.৯ □ বঙ্গোপসাগরে ঘনীভূত নিম্নচাপের ফলে গত ১০. ৬. ৯৯ ও ১১. ৬. ৯৯ সুন্দরবনের একাংশে উপর্যুপরি যে ঘূর্ণিঝড় আছড়ে পড়ে। যুদ্ধকালীন তৎপরতায় সেখানেও অবস্থা সামাল দেওয়া গেছে। অধিকাংশ ভাঙা ও আংশিক ক্ষতিগ্রস্থ বাঁধগুলি আবার সাফল্যের সঙ্গে পুনর্নির্মাণ করা গেছে।

৩.১০ □ কলকাতা দক্ষিণাঞ্চলের সুষ্ঠু নিকাশি ব্যবস্থার জন্য এই বিভাগ গত বছর টালির নালার পলি সংস্কারের কাজ হাতে নিয়েছে। স্থানীয় মানুষের সক্রিয় সাহায্য ও অংশগ্রহণের মাধ্যমে এই সংস্কারের কাজ সম্পূর্ণ হতে পারে। খালের দুপাশে জববদখলি এই সংস্কারের পথে প্রধান অন্তরায়। এই অন্তরায় দূরীকরণে স্থানীয় মানুষ, রাজনৈতিক দল সমূহের সহযোগিতা প্রয়োজন।

৩.১১ □ মাননীয় সদস্যগণ নিশ্চয়ই অবগত আছেন যে সুন্দরবন অঞ্চলে ও মেদিনীপুর জেলায় সমুদ্র মোহনা অঞ্চলে যে সব বাঁধ আছে, সেগুলি ঘূর্ণিঝড়ের প্রবল আঘাত সহ্য করতে সক্ষম নয়। সামুদ্রিক ভাঙন এখনও অনেক স্থানেই ক্রিয়াশীল। জায়গায় জায়গায় সমুদ্রপোকূলবর্তী এলাকা বিলীন হয়ে যাচ্ছে সামুদ্রিক ভাঙনের ফলে এবং জনজীবনের পক্ষে এটি একটি বিরাট অভিশাপ। সমুদ্র পাড়ের বাঁধগুলির ক্ষতিগ্রস্ত জায়গাগুলি যেমন দিঘা, সুন্দরবন ও অন্যান্য জায়গাকে তাই আরও শক্তিশালী করা দরকার।। মোহনা ও সমুদ্রের তীরভূমি রক্ষার জন্য তাই একটি ব্যাপক প্রকল্প তৈরি করে কেন্দ্রীয় জল আয়োগের কাছে পাঠানো হয়েছে National Coastal Protection Project নামক জাতীয় [illegible] অন্তর্ভুক্তির জন্য। প্রস্তাবটি কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন।

৩.১২ □ মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে কলকাতা মহানগরী এবং তার সন্নিহিত অঞ্চলের নিকাশি ব্যবস্থা বিভিন্ন নিকাশি খালের মাধ্যমে হয়। এই নিকাশি খালসমূহের রক্ষণাবেক্ষণের দায়িত্বে রয়েছে সেচ ও জলপথ বিভাগ। দ্রুত নগরায়ণের কারণে ক্রমাগত পলি জমা পড়ে নিকাশি খালের অবস্থা অত্যন্ত বিপর্যস্ত হয়ে পড়েছে। এছাড়া আছে খাল পাড় ধারে ধারে যত্রতত্র জমি দখল। নির্বিচারে খালের মধ্যে আবর্জনা নিক্ষেপ নিকাশি ব্যবস্থাকে আরও বিপর্যস্ত করে তুলেছে। পি. এন. রায় কমিটির সুপারিশের ভিত্তিতে রাজ্য সরকার বৃহত্তর কলকাতার এই খালগুলির পলি ও আবর্জনা সরানোর কাজ হাতে নিয়েছে। সেই সঙ্গে অতিরিক্ত পাম্প হাউস বসানোরও সিদ্ধান্ত নেওয়া হয়েছে। পৌরসভাগুলি ও জিলা পরিষদগুলির সঙ্গে একযোগে এই প্রকল্প রূপায়ণের কাজ হাতে নেওয়া হয়েছে। এই কাজ অত্যন্ত কঠিন সন্দেহ নেই, কিন্তু আশা করি অঞ্চলের মানুষের সাহায্যে ওই সব অসুবিধা দূর করে আমরা ওই কাজ শেষ করতে পারব। এই সমস্ত কাজের জন্য ২০০০-

২০০১ আর্থিক বছরে ২০ (কুড়ি) কোটি টাকা বরাদ্দ ধরা হয়েছে।

**৪. □ জলসম্পদ উন্নয়ন পরিষেবা**

৪.১ □ আমার বিভাগের য়োজনা পরিকল্পনার যথার্থ রূপায়ণ করার জন্য জল উন্নয়ন পরিষেবার অন্তর্গত বেশ কিছু সংস্থার সাহায্যের প্রয়োজন হয় যাদের কাজ হল জরিপ, অনুসন্ধান, পরিকল্পনা রচনা, নক্‌শা তৈরি, অগ্রগতি তদারকি, গবেষণা, প্রশিক্ষণ ইত্যাদি। জল উন্নয়ন পরিষেবার খাতে ২০০০-২০০১ আর্থিক বছরে ৮.৫০ (আট দশমিক পাঁচ শূন্য) কোটি টাকা বরাদ্দ ধরা হয়েছে।

**৫. □ জনসংযোগ ও পরিসংখ্যান শাখা**

৫.১ □ আপামর জনসাধারণের স্বার্থে আমার বিভাগের যোগাযোগ আরও সুদৃঢ় করার লক্ষ্যে এবং বিভাগের কার্যাবলী সম্পর্কে তাদের অবহিত করার জন্য এই শাখা ১৯৯৪ সাল থেকে কাজ করে চলেছে। এই শাখার বাংলায় প্রকাশিত 'সেচপত্র' ইতিমধ্যেই জনসাধারণের বিপুল সমাদর লাভ করেছে। গত বছর থেকে ইংরেজি ভাষায় প্রকাশিত সংখ্যাটিও বেরিয়েছে। এই শাখা বিভিন্ন সংস্থা আয়োজিত আলোচনাসভা ও প্রদর্শনীতে অংশগ্রহণ করছে। এদের মধ্যে বিশেষভাবে উল্লেখযোগ্য ঃ কলকাতায় আয়োজিত বিশ্ববঙ্গ সম্মেলনের প্রদর্শনীশালায় অংশগ্রহণ ; নতুন দিল্লিতে প্রগতি ময়দানে আন্তর্জাতিক কৃষি এক্সপো— ২০০০ এবং বিধাননগর মেলা ও মধ্যমগ্রামের সুভাষ মেলা—২০০০। বিভাগের বিভিন্ন কার্যের বিবরণ, মডেল ও রঙিন ট্রান্সলাইট চার্টের মাধ্যমে জনসাধারণের সামনে তুলে ধরা হয়েছে, যা ইতিমধ্যেই ভূয়সী প্রশংসা লাভ করেছে। বিভাগের এই শাখার সমস্ত ক্রিয়াকলাপের ব্যয় নির্বাহের জন্য ২০০০-২০০১ আর্থিক বছরে ১৫ লক্ষ টাকা বরাদ্দ ধরা হয়েছে।

**৬. □ সেচ জলকর খাতে রাজস্ব**

৬.১ □ রাজস্ব সংগ্রহ ব্যবস্থার উন্নতিকল্পে আমার বিভাগ প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। তথাপি নির্ধারিত জলকর থেকে সংগৃহীত রাজস্ব আদায় আশানুরূপ নয়। বর্তমানে পঞ্চায়েতের মাধ্যমে সেচ ব্যবস্থার রাজস্ব সংগ্রহের প্রচেষ্টা চালানো হচ্ছে। আশা রাখি এতে ভবিষ্যতে রাজস্ব সংগ্রহের উন্নতি হবে।

**৭. □ উপসংহার**

৭.১ □ আমি আবার পুনরাবৃত্তি করতে চাই যে যদিও যোজনা বরাদ্দের পরিমাণ এই

বছর বাড়ানো হয়েছে তবুও সেচ ও বন্যা উভয় ক্ষেত্রেই জরুরি কর্মসূচির রূপায়ণ করার জন্য আর্থিক বরাদ্দ ও প্রয়োজনের মধ্যে একটি বিশাল ফারাক থেকেই যাচ্ছে।

৭.২ □ তৎসত্ত্বেও আমার দপ্তরের বর্তমান বছরের কর্মসূচির সফল রূপায়ণের জন্য বিভিন্ন পর্যায়ে আমি জনগণের সক্রিয় অংশগ্রহণ ও সহযোগিতা একান্তভাবে কামনা করছি। এই সভার মাননীয় সদস্যবৃন্দের কাছে আমার সনির্বন্ধ অনুরোধ, যে সমস্ত কর্মসূচির কথা এই সভার প্রস্তাবাকারে রাখা হল সেগুলি যাতে সফলভাবে রূপায়িত হয় তা সুনিশ্চিত করতে তারা তাদের সহযোগিতার হাত বাড়িয়ে দেবেন এবং এই কাজে সাধারণ মানুষ যাতে অংশ নেন সে ব্যাপারে প্রয়াসী হবেন।

মহাশয়, এই কথাগুলি বলে আমি আমার বিভাগের জন্য ২০০০-২০০১ সালের ব্যয় বরাদ্দ সভার কাছে পেশ করছি।

## DEMAND No. 67

### Major Heads : 2702—Minor Irrigation, 2705—Command Area Development, 4702—Capital Outlay on Minor Irrigation and 4705—Capital Outlay on Command Area Development

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 357,18,91,000 only be granted for expenditure under Demand No. 67, Major Heads : "2702—Minor Irrigation, 2705—Command Area Development, 4702—Capital Outlay on Minor Irrigation and 4705—Capital Outlay on Command Area Development" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 173,24,55,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Nanda Gopal Bhattacharya on Demand No. 67 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই দাবি পেশ করতে চাই যে, ৬৭ নং অভিযাচনের অন্তর্ভূক্ত "২৭০২—ক্ষুদ্রসেচ", "২৭০৫—সেচসূচিত এলাকা উন্নয়ন",

"৪৭০২—ক্ষুদ্রসেচের জন্য মূলধনী ব্যয়" এবং "৪৭০৫—সেচসৃচিত এলাকা উন্নয়নের মূলধনী ব্যয়" বাবদ মোট ৩৫৭,১৮,৯১,০০০ (তিনশত সাতান্ন কোটি আঠারো লক্ষ একানব্বই হাজার) টাকা মঞ্জুর করা হোক, ভোট অন অ্যাকাউন্টে পাওয়া ১৭৩,২৪,৫৫,০০০ (একশত তিয়াত্তর কোটি চব্বিশ লক্ষ পঞ্চান্ন হাজার) টাকা এর মধ্যে ধরা আছে।

২.০। এ কথা উল্লেখের অপেক্ষা রাখে না যে, পশ্চিমবঙ্গ কৃষিক্ষেত্রে প্রভূত উন্নত। এই রাজ্যে গড় বৃষ্টিপাত ১,৭৫০ মিলিমিটার এবং জেলান্তরে বৃষ্টিপাতের বিশেষ তারতম্য লক্ষ্যণীয়, যেমন পুরুলিয়ায় বৃষ্টিপাতের পরিমাণ ১,২৩৪ মিলিমিটার আবার জলপাইগুড়িতে ৪,১৩৬ মিলিমিটার। এ ছাড়া বৃষ্টিপাত অনিয়মিত। অতএব ভূগর্ভস্থ জলসেচ ও ভূপৃষ্ঠস্থ জলসেচের উপরই কৃষি সম্পূর্ণভাবে নির্ভরশীল। ক্ষুদ্রসেচ এ রাজ্যের কৃষিক্ষেত্রে একটি বিশেষ গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে। নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় জাতীয় জলনীতি (ন্যাশনাল ওয়াটার পলিসি) রূপায়ণের উপরে অগ্রাধিকার দেওয়া হয়েছে। যাতে করে কোনও প্রকার জল নষ্ট না হয় এবং বর্তমান জলসম্পদের উন্নয়ন ঘটিয়ে খাদ্যশস্য উৎপাদন দ্বিগুণ করা সম্ভব হয়। ক্ষুদ্রসেচ প্রকল্পের উপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে কারণ স্বল্পব্যয়ে ক্ষুদ্রসেচ প্রকল্প দ্রুত রূপায়ণ সহজসাধ্য এবং এর সেচসুবিধা সহজলভ্য এবং সুনিশ্চিত। সরকারের নীতি অনুযায়ী নতুন ক্ষুদ্রসেচ প্রকল্পগুলি স্থাপনের পর পরিচালনা, রক্ষণাবেক্ষণ ও ব্যবস্থাপনার জন্যে উপকৃত চাষীভাইদের কমিটির হাতে তুলে দেওয়া হচ্ছে। চাষী ভাইয়েরা নিজেরাই জলকরের হার নির্ধারণ করেন এবং কর আদায়ের ব্যবস্থা করে পরিচালন ও রক্ষণাবেক্ষণের ব্যয়নির্বাহ করেন। এই ভাবেই প্রকৃষ্টতম সেচসুবিধা পাওয়ার জন্যে চাষীভাইদের এই প্রক্রিয়ায় সামিল করা হচ্ছে।

২.১। রাজ্যের মোট চাষীভাইদের মধ্যে আশি শতাংশ ক্ষুদ্র ও প্রান্তিক চাষী, যাদের চাষযোগ্য জমির গড় পরিমাপ এক হেক্টরেরও কম। আবার এই ক্ষুদ্র ও প্রান্তিক চাষীভাইদের একটা বড় অংশই তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত। নিজেদের সাধ্যে সেচের সুবিধা ভোগ করার মতো আর্থিক স্বচ্ছলতা এদের নেই। এ জন্যই এই বিভাগ জাতীয় জলনীতির আদর্শকে সামনে রেখে জলসম্পদ অনুসন্ধান করে ও তার পরিমাণ নির্ধারণ করে ক্ষুদ্রসেচ প্রকল্প স্থাপন করে এবং চাষীভাইদের জল সরবরাহ করে চাষে সাহায্য করে।

২.২। ১৯৯৭-৯৮ আর্থিক বছরে ৬৭টি উচ্চক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ৬১টি মধ্যম ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ৩৪৫টি নিম্ন ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ, [illegible] অগভীর নলকূপ, ২৭টি নদী জলোত্তোলন প্রকল্প স্থাপিত হয়েছে এবং ১৫২টি [illegible]

জলোত্তোলন প্রকল্পের বৈদ্যুতিকীকরণের কাজ সম্পন্ন হয়েছে। ১৯৯৮-৯৯ সালে ১৮টি উচ্চ ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ, ৬টি মধ্যম ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ, ১২০টি নিম্ন ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ, ১,৩৭৪টি অগভীর নলকূপ, ৪টি নদী জলোত্তোলন প্রকল্প স্থাপিত হয়েছে এবং ৫১টি নদী জলোত্তোলন প্রকল্পের বৈদ্যুতিকীকরণের কাজ সম্পন্ন হয়েছে। বর্তমান আর্থিক বছরে ২৭টি উচ্চ ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ, ৬টি মধ্যম ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ, ১৭৮টি নিম্নক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ৮১৯টি অগভীর নলকূপ, ৫১টি বৃহৎ জলোত্তোলন প্রকল্প, ১৬৪টি ক্ষুদ্র নদ জলোত্তোলন প্রকল্পের কাজ সম্পন্ন হয়েছে এবং ৬২টি নদী জলোত্তোলন প্রকল্পের রূপান্তরকরণের কাজ সম্পন্ন হয়েছে। ১৯৯৮-৯৯ আর্থিক বছরের শেষে রাজ্যের বিভিন্ন জেলায় এ বিভাগের অধীনে মোট ৩,৬১৪টি উচ্চ ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ, ৪২৩টি মধ্যমক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ২,৭১৪টি নিম্নক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ৫,৮৬৭টি অগভীর নলকূপ, ৩,৩৫২টি নদী জলোত্তোলন প্রকল্প ও ২০১টি ভূপৃষ্ঠ জলসেচ ও জল নিকাশি প্রকল্প চালু ছিল।

২.৩। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে এই বিভাগে এবং বিভাগের অধীনস্থ আধিকারিক অফিসগুলিতে কম্পিউটার নেটওয়ার্ক স্থাপিত হয়েছে।

৩.০। ২০০০-২০০১ সালের জন্য প্রস্তাবিত যোজনা ব্যয় ধরা হয়েছে মোট ৫,৯৫০ লক্ষ টাকা। এই বরাদ্দ চালু ক্ষুদ্রসেচ প্রকল্পগুলির মাধ্যমে কৃষিকাজে সেচব্যবস্থার উন্নতির জন্যে খরচ করা হবে। নতুন প্রকল্প স্থাপনের মাধ্যমে অতিরিক্ত সেচসম্ভাব্য এলাকা সৃষ্টি করে ভূগর্ভস্থ ও ভূপৃষ্ঠস্থ জলসম্পদকে চাষের কাজে লাগানোর জন্যেও এই বরাদ্দ খরচ করা হবে।

৩.১। সরকারের ক্ষুদ্রসেচ কার্যসূচি তিনটি প্রধান বিভাগে বিভক্ত ঃ

(ক) ক্ষুদ্রসেচ, (খ) সেচসূচিত এলাকা উন্নয়ন কর্মসূচি, (গ) পার্বত্য এলাকা কর্মসূচি।

৪.০। **ক্ষুদ্রসেচ ঃ**

এই বিভাগের মুখ্য কাজগুলি হল—(ক) ভূগর্ভস্থ ও ভূপৃষ্ঠস্থ জলসম্পদ অনুসন্ধান ও তার পরিমাণ নির্ধারণ, (খ) এই জলসম্পদের উন্নয়ন ও চাষের উপকারে যথার্থ ব্যবহার।

৪.১। জলসম্পদ অনুসন্ধান ও তার পরিমাণ নির্ধারণের কাজ জলসম্পদ অনুসন্ধান অধিকার (সুইড়)-এর উপর ন্যস্ত। জলসম্পদ উন্নয়ন কার্যসূচি ও জলসম্পদের কার্যকর ব্যবস্থা

সংক্রান্ত কার্যসূচি প্রধানত জলসম্পদ উন্নয়ন অধিকার (ডব্লু. আর. ডি. ডি.) এবং জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণাধীনে রাষ্ট্রায়ত্ত সংস্থা, পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগম কর্তৃক রূপায়িত হয় (ডব্লু. বি. এস. এম. আই. সি.)। এছাড়া পুষ্করিণী সেচপ্রকল্পের মাধ্যমে ভূপৃষ্ঠস্থ জলসম্পদ ব্যবহারের কিছু কার্যসূচি এবং বোরো বাঁধ নির্মাণের প্রকল্প বিভিন্ন জেলাসমূহের জেলা সমাহর্তা (ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট) মারফত রূপায়িত হয়। অধিকন্তু, এই বিভাগ পার্বত্য এলাকায় ক্ষুদ্রসেচ প্রকল্পের জন্য দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে অনুদান মঞ্জুর করে থাকে।

৫.০। ২০০০-২০০১ আর্থিক বছরে ক্ষুদ্রসেচ খাতে ও পার্বত্যাঞ্চল কর্মসূচি খাতে মোট ৫০৫৭.২৭ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

৬.০। **রাজ্য জল অনুসন্ধান অধিকার (সুইড্)**

২০০০-২০০১ আর্থিক সালে রাজ্য জল অনুসন্ধান অধিকার (সুইড্)-এর নিম্নলিখিত কাজকর্মের জন্য ১৫০ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ প্রস্তাব করা হয়েছে।

(ক) রীতিসম্মত অনুসন্ধানের মাধ্যমে এ রাজ্যে জলসম্পদের পরিমাণ ও গুণাগুণ নির্ধারণ করা।

(খ) রাজ্যের বিভিন্ন জেলায় অবস্থিত জলবিজ্ঞান কেন্দ্রের মাধ্যমে ভূগর্ভস্থ জলস্তরের ওঠানামা নিয়মিত পরীক্ষা করা।

(গ) সেচের জন্য ও অন্যান্য ব্যবহারের জন্য জলের উপযুক্ততা নির্ধারণ করা।

(ঘ) ভূস্তরের যে সমস্ত অংশ লবণাক্ত, আর্সেনিক ও ফ্লোরাইডদুষ্ট সেগুলি চিহ্নিত করা।

(ঙ) কৃত্রিম উপায়ে ভূগর্ভে জলের অনুপ্রবেশ বাড়াতে সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার বোর্ড (সি. জি. ডব্লু. বি.)-এর সহযোগিতায় বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করা।

(চ) সুইড-এর বিভিন্ন গবেষণাগারে জলসম্পদের গুণাগুণ পরীক্ষা করা। উপরোক্ত কার্যক্রম রূপায়ণের জন্য সুইড্-এ সুসজ্জিত গবেষণাগার, ড্রিলিং রিগস্ এবং প্রয়োজনীয় ভূতাত্ত্বিক যন্ত্রপাতিসহ উপযুক্ত পরিকাঠামো রয়েছে।

রাজ্যের বিভিন্ন অংশে অবস্থিত ২০০০ জলবিজ্ঞান কেন্দ্রের মাধ্যমে সুইড্ নিয়মিত (বৎসরে চারবার) ভূগর্ভস্থ জলের ওঠানামা পরিমাপের মাধ্যমে জলের দীর্ঘকালীন বৈশিষ্ট্য ও তার গুণাগুণ নির্ধারণ করে চলেছে। সুইড্ তার কেন্দ্রীয় এবং চারটি আঞ্চলিক পরীক্ষাগারের মাধ্যমে জলের নমুনা বিশ্লেষণ করে বিভিন্ন সরকারি ও বেসরকারি সংস্থাগুলিকে ও জলের ব্যবহারের উপযুক্ততা সম্পর্কে পরামর্শ দিয়ে সাহায্য করে। গৃহস্থালিতে ও কৃষিকার্যে জলের ব্যবহারের উপযুক্তা নির্ধারণের জন্য সুইড্-এর একটি ভ্রাম্যমাণ পরীক্ষাগারও আছে। সুইড্ প্রয়োজন অনুসারে রেজিস্টিভিটি সার্ভে ও পরীক্ষামূলক খননের মাধ্যমে জলস্তর চিহ্নিতকরণের জন্য জিওফিজিক্যাল অনুসন্ধানের কাজও করে থাকে। এ রাজ্যে ৮টি জেলার ৬৯টি ব্লকে আর্সেনিক দূষণ ধরা পড়েছে। জল বিস্তারিতভাবে বিশ্লেষণ করে জলে আর্সেনিক দূষণ নির্ণয়ের উপরও বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ভারত সরকারের আর্থিক সাহায্যে তাৎক্ষণিক জলের গুণাগুণ পরীক্ষার জন্য একটি পরীক্ষাগারবাহী ভ্রাম্যমাণ যান সংগ্রহ করা হয়েছে। রাজীব গান্ধী ড্রিংকিং ওয়াটার মিশনের সহায়তায় সুইড্ বর্ধমান, হাওড়া ও হুগলি জেলাসমূহে আর্সেনিকদুষ্ট অঞ্চল চিহ্নিতকরণের কর্মসূচিও গ্রহণ করেছে।

এ ছাড়া পানীয় জলের উৎস সন্ধান এবং বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের ব্যবহারের জন্য জলসম্পদ অন্বেষণের কাজেও সুইড্ ব্যাপৃত। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে সুইড্ বিধাননগর অঞ্চলসহ বিভিন্ন জেলায় ১৫টি বৃষ্টিমাপক স্টেশন স্থাপনের কাজ হাতে নিয়েছে এবং স্থাপনকাজ ২০০০-২০০১ আর্থিক সালের মধ্যে সম্পন্ন হবে। ১৯৯৯-২০০০ সালে বিধাননগরে একটি স্বয়ংক্রিয় আবহাওয়া কেন্দ্র স্থাপনের কর্মসূচি গ্রহণ করা হয়েছে এবং এর কাজও ২০০০-২০০১ আর্থিক সালে সম্পন্ন হবে। এর সাহায্যে রাজ্যে সারা বছর আবহাওয়া সম্পর্কে তথ্য পাওয়া সম্ভব হবে।

৭.০। **জলসম্পদ উন্নয়ন অধিকার (ডব্লু. আর. ডি. ডি.)**

২০০০-২০০১ সালে, রাষ্ট্রীয় কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্ক (নাবার্ড) অনুমোদিত গ্রামীণ পরিকাঠামো উন্নয়ন তহবি-২ (আর. আই. ডি. এফ.-২)-এর অধীনে প্রকল্পগুলিসহ জলসম্পদ উন্নয়ন অধিকারের অন্যান্য কর্মসূচির জন্য ২,৮৫০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

এই অধিকার জলসম্পদ ব্যবহারের জন্য ক্ষুদ্রসেচ প্রকল্পগুলি রূপায়ণ করবে। এই ক্ষুদ্রসেচ প্রকল্পগুলি হ'ল, ভূপৃষ্ঠ জলপ্রবাহ ক্ষুদ্রসেচ প্রকল্প, নদী জলোত্তোলন প্রকল্প এবং ভূগর্ভস্থ জলসম্পদ নির্গমনের জন্য বিভিন্ন ক্ষমতাসম্পন্ন নলকূপ খনন প্রকল্প। এই অধিকার অফিস ভবন নির্মাণ, আধিকারিকদের প্রশিক্ষণের ব্যবস্থা ও

বিভিন্ন বিষয়ে আলোচনাচক্রের কর্মসূচিও গ্রহণ করবে। এই অধিকারের অধীনে গ্রামীণ পরিকাঠামো উন্নয়ন তহবিল-২ (আর. আই. ডি. এফ.-২)-এর অন্তর্গত ক্ষুদ্রসেচ প্রকল্পগুলি স্থাপনের কাজও চলছে।

**৭.১। সাধারণ কর্মসূচির অন্তর্গত ক্ষুদ্রসেচ প্রকল্প (জলসম্পদ উন্নয়ন অধিকার) (আর. আই. ডি. এফ.-২-এর প্রকল্প ছাড়া)**

মোট ২,৮৫০ লক্ষ টাকা প্রস্তাবিত বরাদ্দের মধ্যে জলসম্পদ উন্নয়ন অধিকারের মাধ্যমে বিভিন্ন ক্ষুদ্রসেচ প্রকল্প রূপায়ণের জন্য ১,৩০০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। এই প্রকল্পগুলি হল ভূপৃষ্ঠ ক্ষুদ্রসেচ, জলনিকাশি প্রকল্প, বিভাগীয় অফিস ভবন নির্মাণ ইত্যাদি।

**৭.২। গ্রামীণ পরিকাঠামো উন্নয়ন তহবিল-২ (আর. আই. ডি. এফ.-২)-এর টাকায় প্রকল্প রূপায়ণ**

২০০০-২০০১ সালে পরিকল্পনা খাতে বরাদ্দকৃত ২,৮৫০ লক্ষ টাকার মধ্যে জেলা পরিষদের প্রকল্পসহ আর. আই. ডি. এফ.-২ অন্তর্ভুক্ত প্রকল্পগুলির জন্য ১,৫৫০ লক্ষ টাকা ঋণবাবদ ব্যয় বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। রাষ্ট্রীয় কৃষি উন্নয়ন ব্যাঙ্ক (নাবার্ড) কর্তৃক অনুমোদিত আর. আই. ডি. এফ.-২ ক্ষুদ্রসেচ প্রকল্পগুলি রূপায়ণের জন্য উক্ত টাকা ২০০০-২০০১ সালে ব্যয় করা হবে। জলসম্পদ উন্নয়ন অধিকার রাষ্ট্রীয় কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্ক কর্তৃক অনুমোদিত আর. আই. ডি. এফ.-২-এর অধীনে ১৫৯ট উচ্চক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ৮৩টি মধ্যমক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ৬০টি নিম্ন-ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ১,৪২৮টি অগভীর লকূপ, ৮৫টি বৃহৎ নদী জলোত্তোলন প্রকল্প এবং ৩৭০টি ক্ষুদ্র নদী জলোত্তোলন প্রকল্পের কাজ হাতে নিয়েছে। ইতিমধ্যেই ১০৭টি উচ্চক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ৪৪টি মধ্যমক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ৬০টি নিম্নক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ এবং ১,৩৬২টি অগভীর নলকূপের খনন ও উন্নয়ন সম্ভব হয়েছে। বৃহৎ নদী জলোত্তোলন প্রকল্প স্থাপন এবং ক্ষুদ্র নদী জলোত্তোলন প্রকল্প স্থাপনের কাজও চলছে এবং তার মধ্যে অধিকাংশই সমাপ্তির পথে। এই প্রকল্পগুলির মধ্যে ১,২৬৭টি অগভীর নলকূপ, ৩৭টি বৃহৎ নদী জলোত্তোলন প্রকল্প, ১৬৪টি ক্ষুদ্র নদী জলোত্তোলন প্রকল্প পঞ্চায়েতের মাধ্যমে উপকৃত চাষী ভাইদের হাতে হস্তান্তর করা হয়েছে। বাকি প্রকল্পগুলি কাজ শেষ হওয়ার বিভিন্ন পর্যায়ে আছে। ঐ প্রকল্পগুলি সম্পন্ন হওয়ার পর পরিচালনা ও রক্ষণাবেক্ষণের জন্য উপকৃত চাষীভাইদের হাতে হস্তান্তর করা হবে।

**৭.৩। গ্রামীণ পরিকাঠামো উন্নয়ন তহবিল—৫ (আর. আই. ডি. এফ.-৫)-এর প্রকল্প**

রাষ্ট্রীয় কৃষি গ্রামোন্নয়ন ব্যাঙ্ক, আর. আই. ডি. এফ.-৫-এর অধীনে আপাতত বাঁকুড়া, বীরভূম, মালদা ও উত্তর দিনাজপুর জেলায় ক্ষুদ্রসেচ প্রকল্পের উন্নয়নের জন্যে ২০৮৮.৫০ লক্ষ টাকা মঞ্জুর করেছে। এই প্রকল্পের অধীনে ২৮০টি অগভীর নলকূপ, ১০২টি নিম্নক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ২০টি মধ্যমক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ৪০টি উচ্চক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ১৪টি বৃহৎ নদী জলোত্তোলন প্রকল্প এবং ১৮০টি ক্ষুদ্র নদী জলোত্তোলনের পরিকল্পনা আছে এবং ওইগুলির কাজ ৩১. ৩. ২০০২ সালের মধ্যে সম্পন্ন করতে হবে।

**৮.০। পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগম (ডব্লু. বি. এস. এম. আই. সি.)**

পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগম কর্তৃকও জলসম্পদ উন্নয়ন কর্মসূচি রূপায়িত হয়। অসমাপ্ত ক্ষুদ্রসেচ প্রকল্পগুলি সমাপ্ত করতে এবং বিভিন্ন অর্থলগ্নিকারী সংস্থাগুলির ঋণ পরিশোধ করতে ২০০০-২০০১ আর্থিক বছরে পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগমকে অনুদান হিসাবে ১০০ লক্ষ টাকা দেওয়ার প্রস্তাব করা হয়েছে।

পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ নিগম ১৯৯৭-৯৮ আর্থিক বছরে ৭টি গভীর নলকূপ এবং ৫টি নদী জলোত্তোলন প্রকল্প ; ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ২১টি গভীর নলকূপ এবং ৬টি নদী জলোত্তোলন প্রকল্পের কাজ সম্পন্ন করেছে এবং সেগুলি সেচ সরবরাহ করছে।

১৯৯৯-২০০০ আর্থিক বছরে রাজ্য ক্ষুদ্রসেচ নিগম ৫টি গভীর নলকূপ এবং ১১টি নদী জলোত্তোলন প্রকল্প সমাপ্ত করার সঙ্গে সঙ্গে ১৫টি নদী জলোত্তোলন প্রকল্প রূপায়ণের কাজ সম্পন্ন করার পরিকল্পনা গ্রহণ করেছে। বরাদ্দকৃত ১০০.০০ লক্ষ টাকায় ১০টি গভীর নলকূপ ও ১০টি নদী জলোত্তোলন প্রকল্প স্থাপনের কর্মসূচি গ্রহণ করা হবে। এভাবে ৫২০টি গভীর নলকূপ, ১৯৯টি নদী জলোত্তোলন প্রকল্প স্থাপন এবং ৪৯৭টি গভীর নলকূপ ও ১৯৩টি নদী জলোত্তোলন প্রকল্প সার্বিকভাবে স্থাপন করা সম্ভব হবে ২০০০-২০০১ আর্থিক বছরে।

**৯.০। পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন অর্থ নিগম (ডব্লু. বি. আই. ডি. এফ. সি.)-এর ঋণের টাকায় প্রকল্প রূপায়ণ**

১৯৯৮-৯৯ আর্থিক বছরে ক্ষুদ্রসেচ প্রকল্প রূপায়ণের জন্য সরকারের নীতি অনুযায়ী যোজনা খাতে ৩,০০০ লক্ষ টাকা ঋণ বাবদ বরাদ্দ করা হয়েছিল। ডব্লু. বি. আই. ডি. এফ. সি.-এর শর্তাবলী অনুযায়ী ওই টাকা সম্পূর্ণ ঋণ হিসাবে ধরার

কথা যাহা শতকরা ১৬ টাকা (১৬%) বার্ষিক সুদ ও আনুষঙ্গিক খরচসহ ২ বছর ছাড় দিয়ে ৭ বছরে পরিশোধ্য, এবং ওই ঋণ একটি রাষ্ট্রায়ত্ত সংস্থা মারফত ব্যয়িত হওয়ার কথা। এমতাবস্থায় এই বিভাগ তার অধীনে রাষ্ট্রায়ত্ত সংস্থা, রাজ্য ক্ষুদ্রসেচ নিগমের (ডব্লু. বি. এস. এম. আই. সি.) মাধ্যমে উক্ত শর্তানুসারে প্রকল্পগুলি রূপায়.. র সিদ্ধান্ত গ্রহণ করে। এ অনুযায়ী—ডব্লু. বি. আই. ডি. এফ. সি. ঋণের সাহায্যে ৯৭টি অকেজো নলকূপ পুনরুজ্জীবিত করার কাজ ডব্লু. বি. এস. এম. আই. সি. (ক্ষুদ্রসেচ নিগম) হাতে নেয়। উক্ত শর্তানুযায়ী ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ৪,০০০ লক্ষ টাকা পরিকল্পনা খাতে বরাদ্দ করা হয়েছে। ওই আর্থিক বছরে ঋণের ১৫০ লক্ষ টাকা ব্যয়ে পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্রসেচ নিগম এরূপ ৮৪টি নলকূপ পুনঃখনন করেছে ও ৫৮টি নলকূপ পুনঃস্থাপন করেছে। পরবর্তীকালে সরকার এই সমস্ত প্রকল্পগুলি সরাসরি সংশ্লিষ্ট জেলা পরিষদের মাধ্যমে রূপায়িত করার এবং ওই ঋণের অর্থ সরাসরি অনুদান হিসাবে ধরার সিদ্ধান্ত নেয়। সেইমত বরাদ্দকৃত ৪,০০০ লক্ষ টাকা রাজ্য অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী আনুপাতিক হারে বিভিন্ন জেলা পরিষদকে দিয়ে দেওয়া হয়েছে।

বিভিন্ন জেলা পরিষদের মাধ্যমে প্রকল্পগুলি রূপায়ণের জন্য ২০০০-২০০১ আর্থিক বছরে ১,৮৫০ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**১০.০। বোরো বাঁধ-প্রকল্প**

২০০০-২০০১ সালে বাৎসরিক বোরো বাঁধ নির্মাণের জন্য ৭০ লক্ষ টাকা সংস্থান রাখা হয়েছে। হুগলি; হাওড়া ও মেদিনীপুর জেলার নিম্ন অঞ্চল যেখানে বর্ষাকালে চাষাবাদ সম্ভব হয় না এবং যেখানকার ভূ-সংস্থান ও নদীর চরিত্র স্থায়ী জল সংরক্ষণের অনুকূল নয় সেই সমস্ত অঞ্চলে বোরো বাঁধ প্রকল্প গ্রহণ করা হয়। এই প্রকল্পগুলি অস্থায়ী বা সাময়িক। প্রতি বছর অক্টোবর ও নভেম্বর মাসে নদীতে আড়াআড়িভাবে অস্থায়ী বাঁধ দিয়ে বোরো ও রবিশস্য চাষের জন্য জল সংরক্ষণ করা হয় এবং মৌসুমী বৃষ্টিপাতের আগে নদীর গতিপথ স্বাভাবিক করার জন্য এই বাঁধগুলি তুলে ফেলা হয়। সংশ্লিষ্ট জেলাশাসকদের মাধ্যমে এই প্রকল্প রূপায়িত হয়।

**১১.০। পুষ্করিণী সেচ প্রকল্প**

২০০০-২০০১ সালে বাৎসরিক পরিকল্পনা বাবদ ৫.২৭ লক্ষ টাকা বরাদ্দ করার প্রস্তাব দেওয়া হয়েছে। আঞ্চলিক জমির গুণাগুণের ভিত্তিতে এবং স্থানীয় অধিবাসীর পক্ষে সুবিধাজনক শস্য উৎপাদন পদ্ধতি প্রয়োগপূর্বক উপযোগী শস্য

উৎপাদনের জন্য এই পরিকল্পনা জেলাশাসক কর্তৃক রূপায়িত হয়।

১২.০। **সেচসূচিত এলাকা উন্নয়ন কর্মসূচি**

২০০০-২০০১ সালের বার্ষিক পরিকল্পনায় সেচসূচিত এলাকা উন্নয়ন কর্মসূচিতে ৮৯২.৭৩ লক্ষ টাকা প্রস্তাবিত হয়েছে।

১৯৭৪-৭৫ সালে কেন্দ্রীয় সরকারের উদ্যোগে জলসম্পদের ক্রমাগত সুষ্ঠু ব্যবহার, কৃষিজ উৎপাদনে উত্তরোত্তর বৃদ্ধি ও জলসম্পদের সমবন্টনের উদ্দেশ্যে সেচসূচিত এলাকা উন্নয়ন কর্মসূচি গ্রহণ করা হয়। কেন্দ্রীয় উদ্যোগে গঠিত এই প্রকল্পের জন্য ভারত সরকার নির্মাণব্যয়ের শতকরা ৫০ ভাগ সাহায্য অনুদান হিসাবে দিয়ে থাকেন।

বর্তমানে রাজ্যে ৪টি সেচসূচিত উন্নয়ন এলাকা আছে। ওইগুলি হল যথাক্রমে—(ক) দামোদর (খ) কংসাবতী (গ) ময়ূরাক্ষী (ঘ) তিস্তা।

উল্লেখিত সেচসূচিচ অঞ্চলের মধ্যে প্রথম তিনটি ইতিপূর্বে স্থাপিত হয়েছে। ওই সমস্ত সেচসূচিত অঞ্চলে খরিফ শস্যের সময়ে এবং কখনও কখনও বোরো চাষ ও রবিশস্য ফলনের জন্য ক্ষুদ্র ক্ষুদ্র সেচ পরিকাঠামো তৈরি করা হয়েছে। ১৯৯৯-২০০০ সালে তিস্তা সেচসূচিত অঞ্চল উন্নয়ন কর্তৃপক্ষের অধীনে তিস্তা সেচসূচিত অঞ্চলে কার্যক্রম শুরু হয়েছে। এই প্রকল্পের কাজ সেচ ও জলপথ বিভাগের খাল ব্যবস্থার শেষ থেকে আরম্ভ হয়।

১২.১। সেচসূচিত উন্নয়ন প্রকল্পের কাজকে ত্বরান্বিত করতে ও দ্রুত নিষ্পন্ন করতে নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে যোজনা খাতে প্রতি বছর ব্যয় বরাদ্দ বৃদ্ধি করা হয়েছে। তা হল এইরকম—

(ক) ১৯৯৭-৯৮ আর্থিক বছরে ৩০০ লক্ষ টাকা

(খ) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ৪০০ লক্ষ টাকা

(গ) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে ৭০৭.৪৩ লক্ষ টাকা। ২০০০-২০০১ আর্থিক বছরে এজন্য ৮৯২.৭৩ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

১৩.০। **দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের অধীনে বিশেষ আঞ্চলিক কর্মসূচি**

এই পরিকল্পনার অধীনে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে অনুদান হিসেবে অর্থ দেওয়া হয়। ২০০০-২০০১ সালের বাৎসরিক পরিকল্পনায় এ বাবদ ৩০ লক্ষ

টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

দার্জিলিং জেলায় গোর্খা পার্বত্য পরিষদের এলাকায় ক্ষুদ্রসেচ প্রকল্পগুলি পরিষদই পুনর্নির্বাহ করে।

**১৪.০। সেক্রেটারিয়েট ইকোনমিক সার্ভিসেস**

২০০০-২০০১ সালে সেক্রেটারিয়েট সার্ভিসের জন্য ২ লক্ষ টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**১৫.০। ক্ষুদ্রসেচ প্রকল্প পরিচালনায় জনগণের অংশগ্রহণ**

ক্ষুদ্রসেচ প্রকল্পের উপকৃত চাষিভাইয়েরা ক্ষুদ্রসেচ প্রকল্পগুলি পঞ্চায়েতের নেতৃত্বে অঞ্চলে ক্ষুদ্রসেচ প্রকল্পগুলির কাজ শুরু হওয়ার সময় থেকে ওইগুলির স্থান নির্বাচন ও সম্পাদনের সঙ্গে যুক্ত থাকেন। আমাদের সরকারের অভিপ্রায় হল সেচপ্রকল্পগুলি স্থাপনের পর উপকৃত চাষিভাইদের হাতে তার পরিচালনা ও ব্যবস্থাপনার ভার তুলে দেওয়া।

যোজনাকালে ১৯৯৮-৯৯ আর্থিক বছরের শেষে ৪,৪৭৮টি অগভীর নলকূপ, ২,৪২০টি নিম্নক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ৬টি মধ্যমক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ৭টি উচ্চক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ, ৬৯টি সমষ্টি নদী-জলোত্তোলন প্রকল্প বিদ্যুতায়নের ফলে উদ্বৃত্ত ডিজেল ইঞ্জিনসহ পঞ্চায়েত সমিতিগুলির মাধ্যমে পঞ্চায়েত কর্তৃক গঠিত উপকৃত চাষিভাইদের কমিটির হাতে হস্তান্তরিত করা হয়েছে ওইগুলি পরিচালনা ও ব্যবস্থাপনার জন্য।

উল্লেখ করা যেতে পারে যে, পঞ্চায়েত সমিতিগুলির উপদেশে পরিচালিত উপকৃত কমিটি কর্তৃক উপরোক্ত প্রকল্পগুলির ব্যবস্থাপনা ও পরিচালনা সন্তোষজনক। পঞ্চায়েত সমিতিগুলি প্রকল্পগুলি পরিচালনা ও ব্যবস্থাপনার ব্যয়-নির্বাহের জন্য প্রয়োজনীয় জলকর আদায়েরও ব্যবস্থা করে।

এই রাজ্যে ক্ষুদ্রসেচ পরিকল্পনার ব্যবস্থাপনায় জনগণের অংশগ্রহণ ভারত সরকার, বিশ্বব্যাংক এবং অন্যান্য রাজ্য কর্তৃক সমাদৃত।

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

উপরের বিবরণে আমি ২০০০-২০০১ সালে ক্ষুদ্রসেচ ও সেচসূচিত এলাকা উন্নয়নে বিভিন্ন গুরুত্বপূর্ণ কাজকর্মের রূপরেখা ও উদ্দেশ্য ব্যক্ত করেছি এবং ২০০০-২০০১

সালের আর্থিক বছরে এই সমস্ত গুরুত্বপূর্ণ কাজের জন্য ৫৯৫০ লক্ষ টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব করেছি। এই বিভাগের তার বহুধা কর্মকাণ্ডের দ্বারা গ্রামীণ জীবনের উন্নতি তথা শ্রমজীবী কৃষকদের আর্থ-সামাজিক অবস্থার উন্নতিসাধনের এবং প্রয়োজনীয় ক্ষুদ্রসেচের মাধ্যমে চাষিভাইদের এক বা একাধিক অতিরিক্ত শস্য উৎপাদনে সাহায্য করে তাদের ক্রয়ক্ষমতা বৃদ্ধিতে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। এর ফলে যথেষ্ট সাময়িক কর্মসংস্থানেরও সুযোগ সৃষ্টি হয়েছে।

এই কথা বলে আমি ৬৭ নং অভিযাচন বিভানসভার অনুমোদনের জন্য পেশ করলাম।

## DEMAND No. 68

### Major Heads : 2711 — Flood Control and 4711 — Capital Outlay on Flood Control Projects

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 287,83,52,000 only be granted for expenditure under Demand No. 68, Major Heads : "2711—Flood Control and 4711—Capital Outlay on Flood Control Projects" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 94,98,56,000 already voted on account)

(Budget Speech of Shri Debabrata Bandyopadhya on Demand No. 66 Printed along with Budget Speech on Demand No. 68 was taken as read.)

## DEMAND No. 69

### Major Heads : 2801 — Power, 6801 — Loans for Power Projects and 6860 — Loans for Consumer Industries

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1388,01,65,000 only be granted for expenditure under Demand No. 69, Major Heads : "2801—Power, 6801—Loans for Power Projects and 6860—Loans for Con-

sumer Industries" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 458,04,54,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Mrinal Banerjee on Demand No. 69 was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৬৯ নং দাবির "২৮০১— বিদ্যুৎ", "৬৮০১—বিদ্যুৎ প্রকল্পের জন্য ঋণ" এবং "৬৮৬০—ভোগ্য শিল্পের জন্য ঋণ", সংক্রান্ত মুখ্যখাতে সামগ্রিক ব্যয় নির্বাহের বাবদ ১৩৮৮,০১,৬৫,০০০ (এক হাজার তিনশ অষ্টআশি কোটি এক লক্ষ পঁয়ষট্টি হাজার) টাকা ব্যয়-বরাদ্দ মঞ্জুর করা হোক। এই দাবির মধ্যে আছে বিদ্যুৎ প্রকল্প এবং অন্যান্য প্রকল্পের জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদ, পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম, দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড এবং পশ্চিমবঙ্গ গ্রামীণ শক্তি উন্নয়ন নিগম-কে প্রদেয় ঋণ এবং রাজ্য বিদ্যুৎ পর্যদ এবং পশ্চিমবঙ্গ বিদ্যুৎ নিয়ন্ত্রক কমিশনকে প্রয়েদ ভর্তুকি ও অনুদান।

এই দাবির মধ্যে "ভোট-অন-অ্যাকাউন্টে" ইতিমধ্যে বরাদ্দকৃত ৪৫৮,০৪,৫৪,০০০ (চারশো আটান্ন কোটি চার লক্ষ চুয়ান্ন হাজার) টাকা ধরা হয়েছে।

২। **বিদ্যুৎ উৎপাদনের চিত্রপট**

চলতি বছরে আমরা আন্তরিকভাবে চেষ্টা করেছি যাতে বিদ্যুৎ উৎপাদন এবং বিভিন্ন শ্রেণীর গ্রাহকদের মধ্যে বন্টনে স্থিরতা বজায় থাকে। নতুন নতুন বিদ্যুৎ প্রকল্প চালু করা, সঞ্চালন ও বন্টন ব্যবস্থা এবং গ্রামীণ বৈদুতিকরণের উপর বিশেষ জোর দেওয়া হয়েছে।

মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে,—

(ক) বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের ১ম ইউনিট (২১০ মে.ও.)-টি নির্দিষ্ট সময়ের পূর্বে স্থাপিত হয়েছে এবং ইতিমধ্যে এটি উৎপাদনের পূর্ণক্ষমতা অর্জন করেছে।

(খ) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদের তিস্তা ক্যানেল ফল জলবিদ্যুৎ প্রকল্পের অবশিষ্ট ৪টি ইউনিটই চলতি বছরে চালু হয়েছে।

চলতি বছরের (এপ্রিল, ৯৯ থেকে ডিসেম্বর, ৯৯) মধ্যে রাজ্য ক্ষেত্রের বিদ্যুৎ সংস্থাগুলি, সি. ই. এস. সি. লি. এবং দিশেরগড় পাওয়ার সাপ্লাই কোম্পানি লিমিটেড

সম্মিলিতভাবে ১২,৫৩৩ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ উৎপাদন করেছে। বিগত বছরে উক্ত সময়ে উৎপাদন ছিল ১২,১৭৫ মিলিয়ন ইউনিট। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ গ্রাহকদের চাহিদা মেটানোর জন্য বিভিন্ন কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থা থেকে তার বিদ্যুতের অংশ আমদানি করে। চলতি বছরে (ডিসেম্বর, ১৯৯৯ পর্যন্ত) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ দামোদর ভ্যালী কর্পোরেশন (ডি.ভি.সি.), ন্যাশনাল থার্মাল পাওয়ার কর্পোরেশন (এন.টি.পি.সি.) এবং পাওয়ার গ্রিড কর্পোরেশন অব ইণ্ডিয়া লিমিটেড (পি.জি.সি.আই.এল.)-এর কাছ থেকে যথাক্রমে ৫২৯.২৩ মিলিয়ন ইউনিট, ১৮৩২.২৫ মিলিয়ন ইউনিট এবং ৫৬৩.৩৮ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ আমদানি করেছে।

৩। **সঞ্চালন ব্যবস্থা**

(ক) সঞ্চালন ব্যবস্থাকে আরও শক্তিশালী করার জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ১০৫ সার্কিট কিমি নতুন অতি উচ্চক্ষমতাসম্পন্ন সঞ্চালন লাইন স্থাপন, ১৩টি অতি উচ্চক্ষমতাসম্পন্ন সাব-স্টেশনের ক্ষমতা ২৫৯.৪ এম.ভি.এ. পর্যন্ত বৃদ্ধিকরণ, ৩০ এম.ভি.আর. ক্যাপাসিটর ব্যাঙ্ক স্থাপন, অতি উচ্চক্ষমতাসম্পন্ন সাব-স্টেশনে ১২টি ফীডার বে স্থাপন ইত্যাদি ব্যবস্থা করেছে। চলতি বছরে এই প্রকল্প বাস্তবায়নের ফলে হুগলি, মেদিনীপুর, মালদহ ও বর্ধমান জেলার অধিকাংশ স্থানে বিদ্যুৎ সরবরাহের উন্নতি হয়েছে।

(খ) পশ্চিমবঙ্গ রাজ্য পর্ষদ জাপান ব্যাঙ্ক ফর ইন্টারন্যাশনাল কো-অপারেশন-এর ঋণ সহায়তায় পশ্চিমবঙ্গ সঞ্চালন ব্যবস্থা প্রকল্প গ্রহণ করেছে। সঞ্চালন লাইন ও সাব-স্টেশন নির্মাণ এই প্রকল্পের অন্তর্ভুক্ত। মোট ৫০৩ কোটি টাকা প্রকল্পমূল্যের মধ্যে ১১০ কোটি টাকা সঞ্চালন লাইন নির্মাণ এবং ৩৯৩ কোটি টাকা সাব-স্টেশন নির্মাণের জন্য ব্যয়িত হবে। সঞ্চালন লাইন নির্মাণের কাজ শুরু হয়েছে। ৩১টি সাব-স্টেশন নির্মাণের চুক্তি চূড়ান্ত হওয়ার শেষ পর্যায়ে আছে।

৪। **বণ্টন ব্যবস্থা**

পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ সঞ্চালন ব্যবস্থার উন্নয়নের সঙ্গে সামঞ্জস্য রেখে বিতরণ ব্যবস্থার উন্নয়নের জন্য প্রকল্প গ্রহণ করেছে। চলতি বছরের (১৯৯৯) ডিসেম্বর পর্যন্ত নিম্নোক্ত প্রকল্পগুলি শেষ হয়েছে।

(ক) ১১৫ সার্কিট কিমি নতুন ৩৩ কেভি লাইন এবং ৭৩২ সি. কে. এম. নতুন ১১ কেভি, ৬.৬ কেভি লাইন নির্মিত হয়েছে ;

(খ) ১২টি ৩৩/১১, ৬.৬ এবং ৬ কেভি সাব-স্টেশন স্থাপন করায় ৫৪.৬ এম. ভি. এ. ক্ষমতা বৃদ্ধি পেয়েছে। ১৩২০টি ট্রান্সফর্মার স্থাপন করা হয়েছে

(১১/.৪ কেভি) (ক্ষমতা বৃদ্ধি হয়েছে ৭৩.৪৯২ এম. ভি. এ.) ;

(গ) সিস্টেম উন্নয়ন, পরিবর্ধন, পুনর্নবীকরণ এবং বৃদ্ধি প্রকল্পে ৫৯ সি. কে. এম. ৩৩ কেভি লাইন এবং ১৬০ সি. কে. এম. ১১ কেভি লাইন স্থাপন করা হয়েছে ;

(ঘ) ২৮টি ৩৩/১১ কেভি সাব-স্টেশনের ক্ষমতা বৃদ্ধি করা হয়েছে (৮৭ এম.ভি.এ.) ;

(ঙ) ১৩৭১২৫টি ক্ষেত্রে নতুন বিদ্যুৎ-সংযোগ দেওয়া হয়েছে।

পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ২০০০-২০০১ সালে নিম্নলিখিত প্রকল্পগুলি রূপায়ণের প্রস্তাব করেছে—

(ক) ১,২৬৮ কিমি নতুন লাইন স্থাপন ;

(খ) ১৩৪ এম.ভি.এ. ক্ষমতাসম্পন্ন নতুন সাব-স্টেশন স্থাপন ;

(গ) ২,৩১,০০০টি ক্ষেত্রে নতুন বিদ্যুৎ সংযোগ প্রদান ;

(ঘ) ৪৭২ কিমি চালু লাইনের উন্নয়ন / পুনর্নবীকরণ / ক্ষমতাবৃদ্ধি ;

(ঙ) বর্তমান সাব-স্টেশনগুলির ক্ষমতা আরও ১৬০ এম.ভি.এ. বৃদ্ধি করা।

৫। গ্রামীণ বৈদ্যুতিকরণ

(ক) গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ পর্যায়ক্রমে অধিগ্রহণ করার জন্য পশ্চিমবঙ্গ গ্রামীণ শক্তি উন্নয়ন নিগম গঠন করা হয়েছে। এই নিগম প্রথম পর্যায়ে বিদ্যুৎবিহীন মৌজায় বৈদ্যুতিকরণ, বিদ্যুতায়িত মৌজা নিবিড়ীকরণ এবং নির্বাচিত এলাকার পাম্পসেটগুলির বিদ্যুতায়নের প্রকল্প প্রস্তুত করেছে।

পশ্চিমবঙ্গ গ্রামীণ শক্তি উন্নয়ন নিগম স্থানীয়ভাবে প্রয়োজনীয় সরঞ্জাম ক্রয় এবং লাইন নির্মাণের ব্যয় বাবদ এগারোটি জেলায় মোট ৫৭৭৭.২৭ লক্ষ টাকার গ্রামীণ বিদ্যুতায়ন প্রকল্প মঞ্জুর করেছে। তাছাড়া এই নিগম কেন্দ্রীয়ভাবে সরঞ্জাম সংগ্রহের জন্য ১২ কোটি টাকার বরাত দিয়েছে।

(খ) অবশ্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ গ্রামীণ বৈদ্যুতিকরণের কর্মসূচি রূপায়ণ করে চলেছে। এই বছরে (ডিসেম্বর, ১৯৯৯ পর্যন্ত) ১৫৬টি নতুন মৌজায় এবং ৪৩টি ব্যাকলগ মৌজায় বৈদ্যুতিকরণ, ৫৩৪টি বিদ্যুতায়িত মৌজায় নিবিড়ীকরণ, ৪২টি মৌজায় পুনর্নবীকরণ এবং ১১৩৬টি পাম্পসেটে নতুন বিদ্যুৎ-সংযোগ দেওয়া হয়েছে।

**৬। নির্মীয়মাণ বিদ্যুৎ প্রকল্পগুলির অবস্থা**

**বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প (ইউনিট নং ১, ২ এবং ৩) (৩ × ২১০ মেগাওয়াট)**

পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম লিঃ ঐ প্রকল্প রূপায়ণ করছে। প্রকল্পের প্রথম ইউনিট ইতিমধ্যেই সুবিন্যস্ত হয়েছে। দ্বিতীয় এবং তৃতীয় ইউনিট দুটি যথাক্রমে এপ্রিল ২০০০ এবং জুন ২০০০-এর মধ্যে সুবিন্যস্ত করা যাবে বলে আশা করা যায়। বিদ্যুৎ নির্গমন ব্যবস্থার জন্য সঞ্চালন লাইন নির্মাণ এবং সাব-স্টেশনগুলির সম্প্রসারণের কাজ এখন শেষ পর্যায়ে।

**পুরুলিয়া পাম্প স্টোরেজ প্রোজেক্ট**

পরিকাঠামো সংক্রান্ত কাজগুলি এগিয়ে চলেছে। প্রধান সিভিল কাজগুলি, হাইড্রো-মেকানিক্যাল এবং ইলেকট্রো-মেকানিক্যাল যন্ত্রপাতি সরবরাহের জন্য চুক্তি চূড়ান্ত হওয়ার পথে। চারটি ২২৫ মেগাওয়াটের ইউনিটে মোট ৯০০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন এই প্রকল্পের মোট ব্যয় ধরা হয়েছে ৩১৮৮ কোটি টাকা।

**মংপু-কালিখোলা জলবিদ্যুৎ প্রকল্প (৩ × ১ মেগাওয়াট)**

পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থা এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদ যৌথভাবে প্রকল্পটি রূপায়ণের কাজ করে চলেছে। পরিকাঠামো সংক্রান্ত কাজ, প্রধান নির্মাণ কাজ, টার্বো জেনারেটর এবং আনুষঙ্গিক বৈদ্যুতিক কাজের জন্য বরাত দেওয়া হয়েছে।

**৭। নতুন প্রকল্পগুলির অবস্থা**

সেন্ট্রাল ইলেক্‌ট্রিসিটি অথরিটি থেকে নিম্নোক্ত প্রকল্পগুলির জন্য আর্থ-কারিগরি ছাড়পত্র পাওয়া গেছে ঃ

(১) বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প (ইউনিট নং ৪ এবং ৫) (২ × ২১০ মেগাওয়াট)

(২) গৌরীপুর তাপবিদ্যুৎ প্রকল্প (১ × ১৫০ মেগাওয়াট)

(৩) বলাগড় তাপবিদ্যুৎ প্রকল্প (২ × ২৫০ মেগাওয়াট)

উক্ত তিনটি প্রকল্পেরই আর্থিক সংস্থান চূড়ান্ত করার কাজ চলছে।

**৮। পুরাতন বিদ্যুৎ কেন্দ্রগুলির পুনর্নবীকরণ, আধুনিকীকরণ এবং স্থায়িত্ব বৃদ্ধির কর্মসূচি**

(ক) পাওয়ার ফিনান্স কর্পোরেশন থেকে প্রাপ্ত ঋণের সাহায্যে দুর্গাপুর প্রোজেক্টস্ লিঃ ১ থেকে ৫ নং ইউনিটগুলির পুনর্নবীকরণ, আধুনিকীকরণ এবং স্থায়িত্ব বৃদ্ধিকরণের

এক ব্যাপক কর্মসূচি গ্রহণ করেছে। ঐ কর্মসূচি রূপায়ণের কাজ চলছে এবং ঐ প্রকল্পে মোট খরচ হবে ৩৬৩ কোটি টাকা।

(খ) ব্যাণ্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্রের পুনর্নবীকরণের কর্মসূচি রূপায়ণের কাজে ঋণ পাওয়ার জন্য রাজ্য বিদ্যুৎ পর্ষদ পাওয়ার ফিনান্স কর্পোরেশনের সঙ্গে আলোচনা করছে।

৯। **রাজ্য ক্ষেত্রের বিদ্যুৎ সংস্থাগুলির আর্থিক অবস্থা**

(ক) **পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ**

সরকারি ঋণের উপর সুদ মুকুব এবং গ্রামীণ বৈদ্যুতিকরণ খাতে সরকারের ভর্তুকি সহায়তা সত্ত্বেও রাজ্য বিদ্যুৎ পর্ষদ ১৯৯৮-৯৯ বছরে ৭১৭ কোটি টাকা লোকসান করেছে। চলতি আর্থিক বছরে (ডিসেম্বর '৯৯ পর্যন্ত) পর্ষদের রাজস্ব সংগ্রহের পরিমাণ ১,৫৫,১২৯ লক্ষ টাকা। রাজস্ব সংগ্রহ এত কম হওয়ার কারণ প্রধানত সি.ই.এস.সি., সরকারি সংস্থা এবং পুরসভাগুলির বকেয়া না মেটানো এবং ডিসেন্ট্রালাইজড্ বাল্ক এবং এল এন্ড এম ভি গ্রাহকদের কাছ থেকে রাজস্ব আদায় ব্যবস্থার ত্রুটি। আর্থিক দুর্বলতার কারণে পর্ষদ জাতীয় তাপবিদ্যুৎ কর্পোরেশন, দামোদর ভ্যালি কর্পোরেশন, পশ্চিমবঙ্গ পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন, দুর্গাপুর প্রোজেক্টস্ লিমিটেড এবং ঋণদাতা সংস্থাগুলির প্রাপ্য টাকা মেটাতে পারেনি।

(খ) **দুর্গাপুর প্রোজেক্টস্ লিমিটেড**

দুর্গাপুর প্রোজেক্টস্ লিমিটেড-এর সব ইউনিটগুলি ১৯৯৮-৯৯ আর্থিক বছরে লোকসান করেছে। মোট লোকসানের পরিমাণ ৭৭.৬ কোটি টাকা।

(গ) **পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম লিমিটেড**

১৯৯৮-৯৯ সালে পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম ৫০.৫৮ কোটি টাকা লাভ করেছে। এতদ্‌সত্ত্বেও রাজ্য বিদ্যুৎ পর্ষদ বিদ্যুতের পুরো দাম মিটিয়ে দিতে না পারার জন্য নিগমের আর্থিক অবস্থার উন্নতি ঘটেনি।

১০। **বিদ্যুৎ এবং সাজসরঞ্জাম চুরি ও প্রতিরোধ**

বিদ্যুতের অবৈধ ব্যবহার এবং বিদ্যুৎ ও সাজসরঞ্জাম চুরি প্রতিরোধের জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ নিম্নোক্ত কর্মসূচি গ্রহণ করেছে।

(ক) বিদ্যুৎ-চুরির বিরুদ্ধে অভিযান কঠোরতর করা এবং বিদ্যুৎ-চুরি প্রতিরোধ বাহিনীর সহায়তায় বকেয়া অর্থ আদায়।

(খ) সিকিউরিটি ও ভিজিল্যান্স শাখার ক্ষমতা বৃদ্ধি।

(গ) ইলেকট্রনিক মিটার স্থাপন।

(ঘ) গুরুত্বপূর্ণ কেন্দ্রগুলিতে বেসরকারি নিরাপত্তা বাহিনী নিয়োগ এবং তিস্তা ক্যানেল ফল জলবিদ্যুৎ প্রকল্পে তিনটি পূর্ণশক্তির পুলিশ চৌকি স্থাপন।

**১১। বিদ্যুৎ সংরক্ষণ এবং বিদ্যুৎ অডিট**

হাওড়া জেলার লিলুয়াতে (১৩২/৩৩ কে.ভি. সাব-স্টেশন) এবং তিনটি ৩৩/১১ কে.ভি. সাব-স্টেশনে বিদ্যুৎ অডিটের জন্য রাজ্য বিদ্যুৎ পর্ষদ ব্যবস্থা গ্রহণ করেছে। বহির্গামী ফিডারগুলিতে স্ট্যাটিক এবং ইলেকট্রো-মেকানিক্যাল মিটার বসানো হয়েছে। বিদ্যুৎ ভবনে বিদ্যুৎসাশ্রয়কারী ল্যাম্প ব্যবহারের মাধ্যমে বিদ্যুৎ সংরক্ষণের একটি প্রকল্প গ্রহণ করা হয়েছে।

**১২। ক্যাপটিভ কয়লাখনি প্রকল্প**

বিদ্যুৎ কেন্দ্রগুলিতে সস্তায় নিয়মিত কয়লা সরবরাহ সুনিশ্চিত করতে বেঙ্গল এম্‌টা কোল মাইনস্‌ লিমিটেডের পরিচালনায় প্রকল্পটি চালু হয়েছে। ভারত সরকারের কয়লা মন্ত্রকের অধীন স্থায়ী লিংকেজ কমিটি দ্বারা স্থিরীকৃত ত্রৈমাসিক বরাদ্দ অনুযায়ী কোম্পানিটি রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমের বিদ্যুৎ কেন্দ্রগুলিতে কয়লা সরবরাহ করে।

সি. ই. এস. সি. লিমিটেড আসানসোলের কাছে সরসাতলীতে একটি ক্যাপটিভ কয়লাখনি প্রকল্পের কাজ হাতে নিয়েছে। এই প্রকল্পে অর্থ সংস্থানের ব্যবস্থা এখনও চূড়ান্ত হয়নি।

**১৩। বিদ্যুৎ অধিকার**

চলতি বছরে (ডিসেম্বর ৯৯ পর্যন্ত) এই অধিকারের অধীন লাইসেন্সিং বোর্ড ৬,৭০৭ জন প্রার্থীর পরীক্ষা গ্রহণ করেছে এবং ১১৭২ জন প্রার্থীকে ওয়ার্কমেনস্‌ পারমিট প্রদান করেছে। সুপারভাইজরী সার্টিফিকেট অফ্‌ কম্পিটেন্স-এর জন্য ৩১৪৯ জন পরিক্ষার্থীর মধ্যে ৯৭৪ জন সফল প্রার্থীকে লাইসেন্স প্রদান করা হয়েছে ঐ সময়কালে বিদ্যুৎ অধিকার কর্তৃক সংগৃহীত মোট রাজস্বের পরিমাণ ১৮,১২,৪৭৬ টাকা।

**১৪। দূষণনিয়ন্ত্রণ ব্যবস্থা**

(ক) রাজ্যের বিদ্যুৎ সংস্থাগুলি বিদ্যুৎ কেন্দ্রগুলিতে বিভিন্ন দূষণনিয়ন্ত্রণ ব্যবস্থা

গ্রহণ করেছে। পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রের পুরাতন ১, ২ এবং ৩ নং ইউনিটের ই.এস.পি.-র সংস্কারের ব্যবস্থা গ্রহণ করেছে। ২০০ টন ক্ষমতাসম্পন্ন শুকনো ছাই সংগ্রহ ব্যবস্থার নির্মাণকার্য চলছে। কোলাঘাট বিদ্যুৎ কেন্দ্রের চারপাশের পরিবেশের তদারকির জন্য একটি পরিবেশ শাখা খোলা হয়েছে।

(খ) ডি.পি.এল্. ৩, ৪ এবং ৫ নং ইউনিটে ই.এস.পি. স্থাপন করেছে। ৬ নং ইউনিটের ই.এস.পি'র ক্ষমতা বৃদ্ধি ও একটি নতুন অ্যাশ পণ্ড তৈরির জন্য একটি প্রকল্প হাতে নেওয়া হয়েছে।

(গ) রাজ্য বিদ্যুৎ পর্ষদ সাঁওতালদি তাপবিদ্যুৎ কেন্দ্রে নতুন ই.এস.পি. বসানোর ব্যবস্থা গ্রহণ করেছে। শুকনো ছাই সংগ্রহের ব্যবস্থাসহ অ্যাশ হ্যাণ্ডলিং সিস্টেমের নির্মাণকার্য এখন শেষ পর্যায়ে। ২ নং অ্যাশ পণ্ডের নির্মাণকাজ চলছে।

**১৫। রাজ্যের বিদ্যুৎ ক্ষেত্রের পুনর্গঠন**

(ক) রাজ্য সরকার বিদ্যুৎ ক্ষেত্রের পুনর্গঠন সংক্রান্ত কমিটির প্রধান সুপারিশগুলি গ্রহণ করেছে। আমি পূর্বেই উল্লেখ করেছি যে, পশ্চিমবঙ্গ গ্রামীণ শক্তি উন্নয়ন নিগম গঠিত হয়েছে এবং এই নিগম এখন গ্রামীণ বৈদ্যুতিকরণ ও গ্রামাঞ্চলে বিদ্যুৎবন্টনের কার্যভার পর্যায়ক্রমে গ্রহণের জন্য প্রস্তুত।

(খ) ইলেকট্রিসিটি রেগুলেটরি কমিশনস্ অ্যাক্ট, ১৯৯৮ অনুযায়ী পশ্চিমবঙ্গ বিদ্যুৎ নিয়ন্ত্রণ কমিশন গঠিত হয়েছে। হাইকোর্টের একজন অবসরপ্রাপ্ত বিচারপতির সভাপতিত্বে তিন সদস্যের এই কমিশন এখন বিদ্যুতের মূল্য নির্ধারণ ইত্যাতি কাজের জন্য প্রস্তুত।

(গ) এই রাজ্যে জলবিদ্যুতের উৎপাদন তাপবিদ্যুতের তুলনায় খুব কম হওয়ায় এবং জলবিদ্যুতের উপর অধিক গুরুত্ব আরোপের জন্য একটি পৃথক জলবিদ্যুৎ নিগম গঠনের নীতিগত সিদ্ধান্তে নেওয়া হয়েছে। এই নিগমটি পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ-এর কাছ থেকে পুরুলিয়া পাম্পড্ স্টোরেজ প্রোজেক্ট এবং বর্তমানে চালু জলবিদ্যুৎ কেন্দ্রগুলির দায়িত্বভার গ্রহণ করবে। এ ছাড়অ নতুন জলবিদ্যুৎ প্রকল্প রূপায়ণের দায়িত্বও এর উপর থাকবে।

(ঘ) এ ছাড়া পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ-এর বন্টন জোনগুলিকে কস্ট্ সেন্টাররূপে পুনর্গঠনের নীতিগত সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এ ছাড়াও পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং দুর্গাপুর প্রোজেক্টস্ লিমিটেড-এর তাপবিদ্যুৎ কেন্দ্রগুলিকে পর্যায়ক্রমে পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম-এর নিয়ন্ত্রণাধীনে আনার নীতিগত সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

এই বক্তব্য রেখে আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি, তারা যেন ১৩৮৮,০১,৬৫,০০০ টাকার বরাদ্দসম্বলিত ৬৯ নং দাবি বিবেচনা করে অনুমোদন করেন।

[8-10 — 8-24 p.m.]

## DEMAND No. 72

### Major Head : 2810—Non-Conventional Sources of Energy

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,00,00,000 only be granted for expenditure under Demand No. 72, Major Head : "2810—Non-Conventional Sources of Energy" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs 99,00,000 already voted on account)

## DEMAND No. 73

### Major Heads : 2851—Village and Small Industries (Excluding Public Undertakings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings), 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) and 6860—Loans for Consumer Industries (Village and Small Industries)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 163,81,03,000 only be granted for expenditure under Demand No. 73, Major Heads : "2851—Village and Small Industries (Excluding Public Undertakings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings), 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) and 6860—Loans for Consumer Industries (Village and Small Industries)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs 54,05,74,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Praloy Talukdar on Demand No. 73 was laid on the Table.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭৩ নং দাবির অধীনে "২৮৫১—গ্রামীণ ও ক্ষুদ্রশিল্প (সরকারি উদ্যোগসমূহবাদে)", "৪৮৫১—গ্রামীণ ও ক্ষুদ্রশিল্পের উপর মূলধন বিনিয়োগ (সরকারি উদ্যোগসমূহবাদে)", "৬৮৫১—গ্রামীণ ও ক্ষুদ্রশিল্পসমূহের জন্য ঋণ (সরকারি উদ্যোগসমূহবাদে) এবং "৬৮৬০—কন্‌জুমার শিল্পের জন্য ঋণ (গ্রামীণ ও ক্ষুদ্রশিল্প)" এই মুখ্য খাতগুলির ব্যয় নির্বাহের বাবদ ১৬৩ কোটি ৮১ লক্ষ ৩ হাজার টাকা মঞ্জুর করা হোক। ইতিপূর্বে ভোট-অন অ্যাকাউন্টে ৫৪ কোটি ৫ লক্ষ ৭৪ হাজার টাকার যে দাবি পেশ করা হয়েছে, ঐ অর্থাঙ্কের মধ্যে তা ধরে নেওয়া হয়েছে।

২। বিভিন্ন প্রকল্প/কর্মসূচি/গুচ্ছ কর্মসূচি বাবদ বরাদ্দের বিস্তারিত বিবরণ ১৩ নং বাজেট প্রকাশন "ডিটেল্ড ডিমান্ড্স ফর ২০০০-২০০১" পুস্তিকায় পৃষ্ঠা ১২ থেকে ৪৪ পৃষ্ঠায় পাওয়া যাবে।

৩। এ রাজ্যের মানুষের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টির ক্ষেত্রে কুটির ও ক্ষুদ্রশিল্পের গুরুত্বপূর্ণ ভূমিকা সর্বজনবিদিত। কৃষিকার্যের পরেই কর্মসংস্থানের পরিপ্রেক্ষিতে কুটির ও ক্ষুদ্রশিল্প দপ্তরের আওতায় বিভিন্ন কার্যাবলী ৩০ লক্ষের বেশি লোককে নিযুক্ত করে পশ্চিমবঙ্গের সবচেয়ে গুরুত্বপূর্ণ অর্থনৈতিক ক্ষেত্র তৈরি করেছে।

৪। ২০০০-২০০১ সালের বাজেট পেশ করতে গিয়ে কুটির ও ক্ষুদ্রশিল্পের উপর অথবা তাঁত ও বয়ন শিল্পের উপর অথবা রেশম শিল্পের উপর বিশ্বায়নের বিরূপ প্রভাবের ব্যাপারে আমি গভীর উদ্বেগ প্রকাশ না করে থাকতে পারছি না। প্রাপ্ত তথ্যের ভিত্তিতে কেন্দ্রীয় সরকার এপ্রিল, ২০০০ সালের মধ্যে ৭১৪টি সামগ্রীর উপর সংখ্যাগত নিষেধাজ্ঞা তুলে নিচ্ছেন এবং এপ্রিল, ২০০১ সালের মধ্যে বাকি সামগ্রীগুলি অনুরূপ নিষেধাজ্ঞা থেকে মুক্ত হবে। এই রাজ্যের চেয়ে কম দামে চিনা রেশমতন্তু যা গুণমানে ভাল, আমদানি করে কেবলমাত্র এই রাজ্যের রেশমশিল্প ক্ষতিগ্রস্ত হবে তা নয়, সিল্ক উৎপাদনকারী ভারতের অন্যান্য বড় রাজ্যগুলিও মার খাবে। বর্তমানে চালু বিভিন্ন রক্ষাকারী নিয়মগুলি তুলে নেওয়ার ফলে এই রাজ্যের ভোগ্যপণ্য শিল্পগুলি সমেত কুটির ও ক্ষুদ্রশিল্প বহুজাতিক সংস্থাগুলির কাছ থেকে ভীষণভাবে অসম প্রতিযোগিতায় সম্মুখীন হবে। এই সমস্যার কিছুটা মোকাবিলার উদ্দেশ্যে গুণগতমানের উন্নতি, প্রযুক্তির উন্নীতকরণ,

উৎপাদনশীলতার বৃদ্ধি, নক্সার আধুনিকীকরণ, দ্রব্যসামগ্রীর বৈচিত্র্যকরণ এবং যতদূর সম্ভব ঐকান্তিকতার উপরে জোর দেওয়া প্রয়োজন এবং যার জন্য অর্থ অত্যাবশ্যক।

৫। এই উদ্দেশ্যে আমার দপ্তর, কুটির ও ক্ষুদ্রশিল্প, হস্তচালিত তাঁত ও যন্ত্রচালিত তাঁত, রেশম শিল্প, হস্তশিল্প, খাদি ও গ্রামীণ শিল্প, লাক্ষা, নারকেল ছোবড়া ইত্যাদি বিকাশের জন্য নানাবিধ উন্নয়নমূলক প্রকল্প রূপায়িত করে চলেছে। যে সমস্ত গুরুত্বপূর্ণ প্রকল্পগুলি চলছে এবং ২০০০-২০০১ সালে যে সমস্ত নতুন কর্মসূচি গ্রহণ করা হবে তার বিশদ বিবরণ এখন পেশ করছি।

৬। ১৯৯৮-৯৯ আর্থিক বছরে তার আগের বছরের তুলনায় শতকরা ৫ ভাগ বৃদ্ধি সহ ১৩,১৫৬টি সংস্থা এই রাজ্যে নিবন্ধিকৃত হয়েছে। এই সকল সংস্থাগুলিতে ১৯৯৮-৯৯-এর শেষে প্রায় ৭৬,০০০ মানুষের কর্মসংস্থান সৃষ্টি হয়েছিল এবং সর্বোপরি ক্ষুদ্র শিল্প ক্ষেত্রে মোট ১৬ লক্ষ কর্মসংস্থানের মাত্রায় আনা হয়েছিল। ১৯৯৮-৯৯-তে এই ক্ষেত্রে মানুষের কর্মসংস্থানের বৃদ্ধিমাত্রা দাঁড়ায় প্রায় ৪.৮১ শতাংশ। ডিসেম্বর, ১৯৯৯ পর্যন্ত ৭,৩৫১টি সংস্থা নিবন্ধিভুক্ত হয়েছে, যার ফলে প্রায় ৪৭,০০০ মানুষের কর্মসংস্থান হয়েছে।

৭। ২৪শে ডিসেম্বর, ১৯৯৯ থেকে প্ল্যান্ট এবং যন্ত্রাদির উপর ক্ষুদ্রশিল্পে বিনিয়োগমাত্রা ৩.০০ কোটি টাকা থেকে ১.০০ কোটি টাকায় নামিয়ে আনা হয়েছে।

৮। এমন কি ক্ষুদ্রশিল্পের প্রসারের ক্ষেত্রেও অর্থনৈতিক উন্নতি ও পারপার্শ্বিক সচেতনতার মধ্যে একটি সুসংহত সমন্বয় বোধের বাস্তবায়ন ভীষণভাবে জরুরি। নিবন্ধন প্রক্রিয়ার ক্ষেত্রে ইতিমধ্যেই দূষণ নিয়ন্ত্রণের ছাড়পত্র সংযুক্ত করা হয়েছে। কিন্তু নিবন্ধন প্রক্রিয়ায় সৌহার্দ্যপূর্ণ সম্পর্ক ঘটাতে অনুভব করা হল যে, দূষণরোধের ছাড়পত্র এবং নিবন্ধন— উভয়ের মধ্যে এক গবাক্ষ পদ্ধতি অনুসৃত হওয়া বাঞ্ছনীয়। ১লা জানুয়ারি, ২০০০ থেকে জেলা শিল্প কেন্দ্রের জেনারেল ম্যানেজারদের পদাধিকারবলে পরিবেশ আধিকারিক হিসাবে ঘোষণা করা হয়েছে এবং তাদের সবুজ, কমলা এবং লাল শ্রেণীভুক্ত শিল্পগুলি স্থাপনের অনুমতি দেওয়ার অধিকার দেওয়া হয়েছে। এদের সমস্তরকম সবুজ শ্রেণীভুক্ত শিল্পগুলির ক্ষেত্রে চালাবার অনুমতি দেওয়ার অধিকারও দেওয়া হয়েছে। সবুজ শ্রেণীভুক্ত শিল্পগুলিকে এককালীন পাঁচ বছরের জন্য এবং কমলা শ্রেণীভুক্ত শিল্পগুলিকে এককালীন তিন বছরের জন্য দূষণ নিয়ন্ত্রণের ছাড়পত্র নেওয়ার সুবিধা করে দিয়ে বিধি সরলীকরণ করা হয়েছে, এতে বাৎসরিক নবীকরণের সমস্যা এড়ানো গেছে ; এই সমস্যা ক্ষুদ্র শিল্পোদ্যোগীদের ক্ষেত্রে খুবই ঝামেলার বিষয় ছিল। অতি ক্ষুদ্র শিল্পোদ্যোগীদের উপশম দেবার জন্য 'ফি'-র পরিমাণ সর্বক্ষেত্রেই নিম্নমুখী সংশোধন করা হয়েছে।

৯। রাজ্যের ক্ষুদ্রশিল্প উন্নয়নের কৌশল গুচ্ছ উন্নয়ন কর্মসূচি গ্রহণের মাধ্যমে দৃঢ়ীকৃত করা হয়েছে। এই গুচ্ছ উন্নয়ন কর্মসূচির উদ্দেশ্য হল প্রাতিষ্ঠানিক কাঠামো শক্তিশালী করা, অগ্রপশ্চাৎ যোগসূত্র অধিকতর শক্তিশালী করা এবং প্রযুক্তির উন্নয়ন করা, সাথে সাথে বর্তমান গুচ্ছসমূহের গুণমান সচেতনতা বৃদ্ধি করা। এই দপ্তর বারুইপুরে শল্যচিকিৎসার যন্ত্রপাতিগুচ্ছ এবং বরগাছিয়ায় লৌহ এবং অলৌহ ধাতুনির্মিত সামগ্রী-গুচ্ছগুলির পুনরুজ্জীবনে প্রযুক্তিতে উপযোগী সহায়তা, পরিকাঠামোগত ও গুণগত সহায়তা এবং বাজারজাতকরণের প্রয়াস নিয়েছে। এই দু'টি গুচ্ছ ছাড়া রাজ্যের অন্যান্য গুচ্ছগুলিও চিহ্নিত করা হয়েছে। কিছু এই ধরনের উল্লেখযোগ্য গুচ্ছগুলি হচ্ছে—হাওড়া জেলার জরি, রত্ন এবং অলঙ্কারের গুচ্ছ, মেদিনীপুরে মাদুর তৈরির গুচ্ছ এবং মুর্শিদাবাদ, বাঁকুড়া এবং শিলিগুড়িতে টেরাকোটা গুচ্ছ।

১০। ক্ষুদ্র শিল্পক্ষেত্রের ডাউনস্ট্রিমে প্ল্যাস্টিক শিল্পের উন্নতিকল্পে শিল্পোদ্যোগীদের হলদিয়া পেট্রোকেমিক্যাল্‌স্, সেন্ট্রাল ইন্‌স্টিটিউট অব্ প্ল্যাস্টিক অ্যাণ্ড ইঞ্জিনিয়ারিং টেক্‌নোলজি-র সহায়তায় প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে। হলদিয়া ডাউনস্ট্রিম প্রকল্পের ক্ষেত্রে নিবন্ধন প্রক্রিয়া বিশেষ দ্রুতগতিতে সম্পাদনের সুযোগ সমস্ত জেলায় সম্প্রসারিত করা হয়েছে। অন্যান্য সহযোগী সংস্থাগুলিকেও অনুরূপ দ্রুতগতি সম্পাদনের বিশেষ সুযোগ দিতে অনুরোধ করা হয়েছে। রাজ্যের কারিগরি ছাত্রদের মধ্য থেকে শিল্পোদ্যোগী চিহ্নিতকরণের উদ্দেশ্যে বিভিন্ন কারিগরি প্রতিষ্ঠানে সচেতনতা সভা অনুষ্ঠিত হচ্ছে। তমলুকে অনুষ্ঠিত সচেতনতা শিবিরে ইতিমধ্যে প্রায় ১৩০ জন্য শিল্পোদ্যোগীকে প্ল্যাস্টিক শিল্পস্থাপনের জন্য চিহ্নিত করা হয়েছে।

১১। এই দপ্তরের আওতায় প্রধানমন্ত্রীর রোজগার যোজনা প্রকল্পে (পি. এম. আর. ওয়াই.) ডিসেম্বর, ১৯[illegible] পর্যন্ত ১৭,৫৯৭টি আবেদনপত্র বিভিন্ন ব্যাঙ্কে সুপারিশ করে পাঠানো হয়েছে। বর্তমান বছরে বিনিয়োগ বৃদ্ধির মাত্রা ২.০০ লাখ টাকা এবং একই সঙ্গে কর্মোদ্যোগিদর শিক্ষাগত মান সপ্তম শ্রেণী পর্যন্ত শিথিল করে পি. এম. আর. ওয়াই. প্রকল্পটি কেন্দ্রীয় সরকার কর্তৃক এবছর পরিবর্তিত হয়েছে। যার ফলে ঐ প্রকল্পে উপকৃতের সংখ্যা এবং গড় বিনিয়োগ—উভয় ক্ষেত্রেই উর্ধ্বগতি আশা করা যেতে পারে। কিন্তু, তথাপি পি. এম. আর. ওয়াই. প্রকল্পগুলি মঞ্জুরির ক্ষেত্রে ব্যাঙ্কের উত্তরোত্তর অনীহা রাজ্য সরকারের কাছে এক প্রধান সমস্যা হয়ে দেখা দিয়েছে। ইতিমধ্যে বিষয়টি আমার দপ্তর রিজার্ভ ব্যাঙ্ক অফ্ ইণ্ডিয়া এবং রাজ্য ভিত্তিক ব্যাঙ্ক সমিতির গোচরে এনেছে।

১২। কুটির ও ক্ষুদ্রশিল্প দপ্তর ক্ষুদ্রশিল্প সংস্থাগুলিকে প্রান্তিক অর্থ সাহায্য ঋণ হিসেবে

দেয়। ১৯৯৮-৯৯-তে ৩৩টি ক্ষুদ্রশিল্প সংস্থাকে ৯.১ লক্ষ টাকা প্রান্তিক অর্থ ঋণ হিসেবে দেওয়া হয়েছে। এতে ৩৬০ জনের কর্মসংস্থানের সৃষ্টি হয়েছে। একই সময়কালে ৩.১৮ কোটি টাকা ৩১১টি সংস্থাকে উৎসাহ-ভরতুকি (ইন্‌সেন্‌টিভ সাবসিডি) হিসেবে প্রদান করা হয়েছে। এই সংস্থাগুলি ২,৮১৩ জনের কর্মসংস্থান সৃষ্টি করেছে। আশা করা যায়, ২০০০-২০০১ আর্থিক বছরে ৩.২৫ কোটি টাকা উৎসাহ-ভরতুকি বাবদ খরচ করা যাবে। উপরন্তু, ১৯৯৮-৯৯-তে ১১টি সংস্থাকে ৫৫.১০ লক্ষ টাকা সুদ মুক্ত বিক্রয়কর ঋণ (ইন্টারেস্ট ফ্রি সেলস্ ট্যাক্স লোন) প্রদান করা হয়েছে, যেখানে ৪০৮ জন লোকের কর্মসংস্থান হয়েছে।

১৩। এই দপ্তর জাতীয় জৈব গ্যাস প্রকল্প (এন. পি. বি. ডি.) এবং ইন্টিগ্রেটেড্ রুর‍্যাল এনার্জি প্রকল্প (আই. আর. ই. পি.)-র রূপায়ণ করে। আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে, আমার দপ্তর ১৯৯৮-৯৯ সালে ১০,০১০ পারিবারিক প্ল্যান্ট স্থাপন করে ১০,০০০ প্ল্যান্ট স্থাপনের লক্ষ্যমাত্রা অতিক্রম করেছে। ১৯৯৯-২০০০ আর্থিক বছরের ডিসেম্বর, ১৯৯৯ পর্যন্ত লক্ষ্যমাত্রা ১৫,০০০-এর মধ্যে ৭,৬৩৩টি জৈব গ্যাস প্ল্যান্ট স্থাপন করা গেছে। আমরা সুনিশ্চিত যে, এই বছরেও লক্ষ্যমাত্রা অর্জন করব, যদি ছাড়িয়ে না যেতেও পারি। মুর্শিদাবাদ জাতীয় জৈব গ্যাস প্রকল্প কর্মসূচিতে সর্বশ্রেষ্ঠ জেলা হিসেবে চিহ্নিত হয়েছে। এই দপ্তর ১০টি প্রাতিষ্ঠানিক জৈব গ্যাস প্ল্যান্ট ১৯৯৮-৯৯ সালে স্থাপন করেছে এবং বর্তমান বছরের ডিসেম্বর, ১৯৯৯ পর্যন্ত করেছে ৫টি। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে আরও ১০টি অনুরূপ প্ল্যান্ট স্থাপনের প্রস্তাব করছি।

১৪। আমার দপ্তর শিল্পোদ্যোগে এবং কর্মোদ্যোগে মানবিক দক্ষতা উন্নয়নের উপর বিশেষ জোর দিয়েছে। ১৯৯৮-৯৯ সালে ৩৩২ জন সম্ভাব্য শিল্পোদ্যোগীকে উন্নয়ন কর্মসূচির আওতায় আনা হয়েছে। এই প্রশিক্ষণগুলিতে শিল্পচালনার নানাবিধ দিক এবং বাণিজ্যিক ব্যবস্থা কৌশল শেখানও হয়েছে। এ ছাড়া নানাবিধ বৃত্তিমূলক ক্ষেত্রে সরাসরি হাতেনাতে প্রশিক্ষণও দেওয়া হয়েছে। বর্তমান শিল্পোদ্যোগীদের পুনর্শিক্ষণ ব্যতিরেকেও প্রচার এবং চেতনা সৃষ্টির উপর বিশেষ জোর দেওয়া হয়েছে। তদুপরি বিশেষ জোর দেওয়া হয়েছে মহিলা, প্রতিবন্ধী এবং অনুন্নত শ্রেণীর জন্য যাতে তারা স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে আর্থিক স্বয়ম্ভরতা সমেত সামাজিক সক্ষমতা অর্জন করতে প্রয়াসী হয়। ১৯৯৯-২০০০ সালে ৩৪৫ জন সম্ভাব্য শিল্পোদ্যোগীদের ইতিমধ্যে প্রশিক্ষণ দেওয়া হয়েছে।

১৫। কারাদন্ড ভোগের মেয়াদ শেষে জেল থেকে মুক্তি পাওয়া দণ্ডিত অপরাধিদের অর্থনৈতিক পুনর্বাসনের সুবিধার্থে জেল কর্তৃপক্ষ, ব্যাঙ্ক এবং জেল প্রশাসনের

সহায়তায় মুর্শি দ জেলা শিল্প কেন্দ্র কর্তৃক বহরমপুর সেন্ট্রাল জেলে একটি প্রশিক্ষণ কর্মসূচি নেওয়া হয়েছিল। ২০ জন দণ্ডিত অপরাধীকে উক্ত প্রশিক্ষণ দেওয়া হয়েছে যাতে মুক্তি পাওয়ার পর তারা পুনরায় অপরাধমূলক কাজকর্ম না করে নিজেরাই অর্থনৈতিক পুনর্বাসন ঘটাতে পারে।

১৬। বিশ্বায়নের, উদারীকরণের এবং অর্থনৈতিক মুক্ত বাজারের বর্তমান পরিবর্তিত পরিবেশ সম্পর্কে কুটির ও ক্ষুদ্রশিল্প অধিকারের আধিকারিকগণকে সংবেদনশীল করা এবং চলতি নিয়মকানুন সম্পর্কে সম্যক অবহিত করার জন্য মানব সম্পদ উন্নয়নের উপর ১৯৯৯-২০০০ সালে বিশেষ জোর দেওয়া হয়েছে। ১৯৯৮-৯৯ সালে ৭৬ জন আধিকারিককে এবং ১৯৯৯-২০০০ সালে ১৯২ জনকে অনুরূপ প্রশিক্ষণ দেওয়া হয়েছে।

১৭। রাজ্যের ক্ষুদ্রশিল্প সংস্থাগুলি যাতে বেশি মাত্রায় বিপণনের সুবিধা পায়, এই দপ্তর ইণ্ডিয়া ইন্টারন্যাশনাল ট্রেড ফেয়ার, ১৯৯৯, নিউ দিল্লি, ইণ্ডাস্ট্রিয়াল ইণ্ডিয়া ট্রেড ফেয়ার কলকাতা, এ ছাড়া নানাবিধ অন্যান্য জাতীয় রাজ্য এবং জেলা ভিত্তিক মেলায় অংশ গ্রহণ করেছে। IITF নিউ দিল্লি এবং IITF কলকাতাতে ১০৩টি সংস্থা অংশ নেয়।

১৮। এই দপ্তরের অধীনে সেন্ট্রাল ইঞ্জিনিয়ারিং অর্গানাইজেশন, দাশনগর, হাওড়া একটি পরিষেবা সংগঠন যা ক্ষুদ্রশিল্প উৎপাদক ও প্রযুক্তিগত সংস্থাগুলির বিপণন ও কারিগরি প্রয়োজন মেটায়। ১৯৯৮-৯৯ সালে এই সংস্থা মেসার্স গার্ডেনরিচ শিপ বিল্ডার্স অ্যাণ্ড ইঞ্জিনিয়ারিং, মেসার্স জেসপ্ অ্যাণ্ড কোং, মেসার্স বার্ণ স্ট্যান্ডার্ড অ্যাণ্ড কোং প্রভৃতি সংস্থাগুলি থেক ৬৩.৮ লক্ষ টাকার বরাত সংগ্রহ করে। ১৯৯৯-২০০০ সালে নভেম্বর, ১৯৯৯ পর্যন্ত উক্ত সংস্তা ২০.১৬ লক্ষ টাকা পরিমাণ বরাত সংগ্রহ করেছে।

১৯। ২০০০-২০০১ এই আর্থিক বছরের জন্য মোট ৬.৫০ কোটি টাকা ক্ষুদ্র শিল্প ক্ষেত্রের জন্য প্রস্তাব করা হয়েছে।

**হস্তশিল্প ক্ষেত্র**

২০। রাজ্য সরকার বাংলার হস্তশিল্প উন্নয়নের জন্য এবং গ্রামীণ হস্তশিল্প কারিগরদের অর্থনৈতিক অবস্থার উন্নতির জন্য নানাবিধ প্রকল্প / কার্যসূচি রূপায়ণ করে আসছে। নকশা উন্নয়নে, কারিগরদের কমন ফেসিলিটি সেন্টার (C.F.C) স্থাপন, দক্ষতা উন্নয়ন, মোড়কের উন্নতি এবং সেই সঙ্গে দেশি এবং রপ্তানিজাত বাজারের উন্নতির

জন্য বাজারগত খুঁটিনাটি কারিগরদের আর্থিক সাহায্য ইত্যাদির প্রতি বিশেষ জোর দেওয়া হয়েছে। কলকাতা ময়দানে জানুয়ারি, ২০০০ সালে রাজ্য হস্তশিল্প মেলা অনুষ্ঠিত হয়। ১০০০-এর বেশি কারিগর এতে অংশগ্রহণ করে এর মোট বিক্রয় ৩.৯৪ কোটি টাকার উপর, যা বিগত বছরে ছিল ৭৩৭ জন কারিগর এবং বিক্রয় (তিন) ৩.০০ কোটি টাকা। বাংলার হস্তশিল্প বিক্রয়ের উন্নতির জন্য বিক্রয়ের উপর রাজ্য সরকার শতকরা ২০ ভাগ ছাড়ের ব্যবস্থা করে। ১৯৯৮-৯৯ সালে ৭৯.৪৫ লক্ষ টাকা হস্তশিল্প বাবদ ছাড়ের জন্য খরচ হয় এবং এই ধরনের ছাড় প্রদানের জন্য ১৯৯৯-২০০০ সালে লক্ষ্যমাত্রা ৮৫ লক্ষ টাকার উপর।

২১। ১৯৯৯-২০০০ সালে রাজ্য সরকার হস্তশিল্প উন্নয়ন শিক্ষা কর্মসূচিতে বিভিন্ন জেলায় ২২৫ জন কারিগরদের দক্ষতা উন্নতির জন্য ৭.৩২ লক্ষ টাকা মঞ্জুর করেছে।

২২। ১৯৯৯-২০০০ সালে জেলা ও রাজ্য ভিত্তিক হস্ত শিল্প প্রতিযোগিতায় ২৩৪ জন কারিগর জেলা ভিত্তিক এবং ৭৫ জন কারিগর রাজ্য ভিত্তিক পুরস্কৃত হয়। ১৯৯৮-৯৯ সালে এদের সংখ্যা ছিল যথাক্রমে ২২০ এবং ৭৫।

২৩। রাজ্য সরকার শিল্পীদের বৃদ্ধ বয়সে ভরণ-পোষণের নিমিত্ত ৬০ বৎসরের উর্ধ্বে শিল্পীদের জন্য বার্ধক্য ভাতার ব্যবস্থা করে আসছে। আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে, রাজ্য সরকার ১৯৯৯-২০০০ সালে জুলাই মাস থেকে প্রতি মাসে প্রতি কারিগরের জন্য ১০০ টাকা থেকে ৩০০ টাকা ভাতা বৃদ্দি করেছে। বর্তমানে রাজ্য সরকার ৯৭০ জন কারিগরি শিল্পীকে ভাতা দিয়ে সহায়তা করছে।

২৪। ২০০০-২০০১ আর্থিক বছরে হস্তশিল্পের জন্য ২.৯৯ কোটি টাকা প্রস্তাব করা হয়েছে।

**নারকেল ছোবড়া ক্ষেত্র ঃ**

২৫। নারকেল ছোবড়া শিল্পের বৈচিত্র্য আনার উদ্দেশ্যে এই শিল্পের উন্নতির জন্য প্রয়াস চালানো হচ্ছে। ২০ জন শিক্ষানবীশকে "মোটরাইজড্ র‍্যাটে" নারকেল ছোবড়া তন্তু উৎপাদন প্রশিক্ষণ দেওয়া হয়েছে। 'কয়ার বোর্ডের' কার্যক্রমের অধীনে প্রাপ্ত অর্থের সহায়তায় নারকেল ছোবড়া সংস্থাগুলিকে সাহায্যের উদ্দেশ্যে বিভিন্ন পদক্ষেপ রাজ্য সরকার গ্রহণ করেছে।

**লাক্ষা শিল্প ক্ষেত্র ঃ**

২৬। রাজ্যে লাক্ষা চাষের উন্নয়ন প্রধানত বাঁকুড়া এবং পুরুলিয়া এবং কিছু পরিমাণে

মেদিনীপুর মুর্শিদাবাদ এবং মালদহ জেলায় দরিদ্র্য উপজাতি সম্প্রদায়ভুক্ত লোকেদের অর্থনৈতিক অবস্থার উন্নতি ঘটাচ্ছে। এই চাষ বনজ সম্পদের ব্যবহারকে ভিত্তি করেই অরণ্যের বিনাশ সাধন না করে বাস্তবায়িত হয়ে চলেছে। রাজ্য সরকার তাই লাক্ষা চাষ, উৎপাদন ও প্রক্রিয়াকরণের উপর জোর দিয়েছে। কেবলমাত্র লাক্ষা প্রক্রিয়াকরণের পরিবর্তে এটা স্থির হয়েছে যে লাক্ষা চাষের অন্তর্ভুক্তি ঘটিয়ে নতুন লাক্ষা সমবায় গঠন করাতে উৎসাহ প্রদান সমেত চালু সমবায়গুলিকে আরও শক্তিশালী করা হবে। এর ফলে বিভিন্ন লাক্ষা চাষ কর্মসূচির মাধ্যমে অধিক সংখ্যক চাষি উপকৃত হবে। পুরুলিয়া ও বাঁকুড়া জেলায় অবস্থিত ক্ষুদ্র ও অতি ক্ষুদ্র লাক্ষা প্রক্রিয়াকরণের সংস্থাগুলিকে গুণগত ও পরিমাণগত গালা উৎপাদনে উন্নতির জন্য আধুনিকীকরণের উপর বিশেষ গুরুত্ব দেওয়া হবে। বিভিন্ন প্রকল্পের অধীনে ১৯৯৯-২০০০ সালে উপকৃতের সংখ্যা ৬০২৯ জন। জানুয়ারি ২০০০ পর্যন্ত রাজ্যের লাক্ষা খামারগুলিতে ১৮৬৭০ কেজি লাক্ষা উৎপাদিত হয়েছিল এবং ৩৭৩৪ জন লাক্ষা চাষির মধ্যে তা বিতরণ করা হয়েছিল। আশা করা যায় যে এ বছর উপকৃত চাষির সংখ্যা প্রায় ৪০০০ হবে। ১৯৯৯-২০০০ সালে লাক্ষা চাষের প্রদর্শন এবং প্রশিক্ষণ ১৯টি প্রদর্শনী ক্ষেত্রে সংগঠিত করা হয়েছিল। এই দপ্তর ৪০ জন শিক্ষানবীশকে বহুমুখী লাক্ষা দ্রব্য তৈরিতে প্রশিক্ষণ দিয়েছে এবং এই প্রচেষ্টা ভবিষ্যতে চালিয়ে যাওয়া ও প্রসারিত করার ইচ্ছে আছে।

**চর্মশিল্প ক্ষেত্র ঃ**

২৭। জাতীয় চর্ম উন্নয়ন কার্যক্রমের অধীনে একটি বিকেন্দ্রীকৃত কমন ফেসিলিটি সেন্টার চালু পরিকাঠামো এবং কর্মচারি নিয়ে ক্ষুদ্র শিল্প অধিকার কর্তৃক খোলা হচ্ছে। পূর্ব কলকাতার অসংগঠিত চর্মশিল্পীদের চামড়া ছাড়ানো, কাটানো, খোদিত করা ইত্যাদির সাধারণ সুবিধাগুলি প্রদান করতে জাতীয় চর্ম উন্নয়ন প্রকল্পে প্রাপ্ত যন্ত্রাদি কাজে লাগানো হবে।

২৮। বর্তমান কর্মচারিদের সাহায্যে ক্ষুদ্রশিল্প অধিকার কর্তৃক কিছু অনুধ্যান চালানো হয়েছে। তাদে প্রতিবেদনও প্রকাশিত হয়েছে। কলকাতা থেকে অতিমাত্রায় পরিবেশ দূষণকারি শিল্পগুলিকে অন্যত্র স্থানান্তরের জন্য সম্পদ অনুসন্ধানের উপর একটি অনুধ্যান চালানো হয়েছিল। কলকাতায় স্বর্ণশিল্পে দূষণের পরিমাণ খতিয়ে দেখতে আরেকটি অনুধ্যান করা হয়েছিল। বরগাছিয়া লৌহ ও অ-লৌহ নির্মিত ধাতু দ্রব্যগুচ্ছের জন্য একটি অনুধ্যান প্রতিবেদনও তৈরি করা হয়েছিল যেটি রাজ্যে গুচ্ছ উন্নয়নের কার্যক্রমের জন্য অনুষঙ্গ হিসেবে কাজ দিয়েছিল। হাওড়া জেলায় জরি শিল্পের উপর সমীক্ষা চালানো হয়। উপরন্তু প্রতিটি জেলায় বিভিন্ন জেলা

শিল্প কর্তৃক গুচ্ছ প্রকল্প চিহ্নিতকরণের জন্য আরেকটি সমীক্ষাও করা হয়েছিল।

২৯। কুটির ও ক্ষুদ্রশিল্প অধিকারের আধিকারিকদের জন্য দুই খণ্ড নির্দেশিকা ছাপানোর কাজ চলছে। আশা করা যায় এই নির্দেশিকাগুলি অধিকারের, জেলা শিল্প কেন্দ্রের এবং ব্লক স্তরের আধিকারিকদের কাজ সম্পর্কে জ্ঞানের দ্রুত বিস্তারের সাহায্য করবে, এবং রাজ্যে ক্ষুদ্র শিল্পের আধিকারিকদের ভূমিকা আরও বৃদ্ধি পাবে। শিল্প স্থাপনের খুঁটিনাটি বিষয় সম্পর্কে প্রয়োজনীয় তথ্য প্রদান করে শিল্পোদ্যোগীদের সহায়তার জন্য একটি শিল্পদ্যোগীদের নির্দেশিকা তৈরি হয়েছে এবং অনতিবিলম্বে প্রচারের জন্য পাওয়া যাবে। রাজ্যে ক্ষুদ্র শিল্পোদ্যোগীদের সাফল্য বিষয়ের উপর আরো একটি পুস্তক তৈরি হয়েছে।

৩০। পঃ বঙ্গ ক্ষুদ্র শিল্প উন্নয়নে নিগমের (WBSIDC) অধীনে ৩২টি শিল্প এবং বাণিজ্যিক তালুক, ১,১০৬টি ক্ষুদ্র শিল্প সংস্থা এবং ৮০৬টি ব্যক্তিগত শিল্পোদ্যোগী রয়েছে। ১৯৯৮-৯৯ এবং নভেম্বর ১৯৯৯-২০০০ পর্যন্ত, উক্ত নিগম ১০৭টি প্লট, ৮টি শেড, ৩টি গৃহ এলাকা, ৪টি স্টল, ৩টি মুক্ত এলাকা এবং ১টি ফ্ল্যাট সম্ভাবনাময় শিল্পোদ্যোগীদের বন্টন করেছে। ১৯৯৮-৯৯ এবং নভেম্বর, ১৯৯৯ পর্যন্ত নিগম স্বল্পকালীন ভাড়া বাবদ ২৬৪.৫০ লাখ টাকা এবং দীর্ঘকালীন ইজারা বিমার কিস্তি বাবদ ৪৬৪.৯৩ লাখ টাকা সংগ্রহ করতে পেরেছে।

৩১। ৩ নং পাগলডাঙ্গা রোডে নির্মীয়মান শিল্প ও বাণিজ্যিক তালুকের পরিকাঠামোর কাজ প্রায় সম্পূর্ণ। এখানে প্রাপ্ত ৪২৬ কাঠা জায়গা ৩ থেকে ৬ কাঠা আকৃতির ৮৯টি প্লটে কাঠার বেশি জমিতে নতুন শিল্প তালুক অতিশীঘ্রই স্থাপিত হবে। ২/৪ নং তারাতলা রোডে স্থিত শিল্প তালুক ৬৭ কাঠা জায়গা ২টি অংশে ১২টি প্লটে ভাগ হয়েছে। সন্তোষপুর কালিকাপুরে রেডিমেড পোষাকের বাণিজ্যিক তালুক দক্ষিণ ২৪ পরগনার সন্তোষপুর কালিকাপুরে ১৬.৩৫ একর জায়গায় স্থাপিত হচ্ছে। যার মধ্যে ৪.৯ একর ইতিমধ্যেই ওয়েস্ট বেঙ্গল মাইনরিটি ডেভেলপমেন্ট অ্যান্ড ফাইনান্স কর্পোরেশন লিঃ-কে বন্টন করা হয়েছে। সংশ্লিষ্ট পরিকাঠামো সমন্বিত কাজকর্ম দৃঢ়ভাবে এগোচ্ছে।

৩২। অন্যান্য সম্ভাবনাময় শিল্প প্রকল্পগুলির মধ্যে ১৭.৬৬ একর জায়গা নিয়ে বীরভূম জেলার বক্রেশ্বর শিল্প তালুক অন্তর্ভুক্ত। এর মধ্যে ১.৯২ একর ইতিমধ্যে বক্রেশ্বর বিদ্যুৎ প্রকল্পের কাছ থেকে গ্রহণ করা হয়েছে।

৩৩। খামবেড়িয়া এবং শিবরামপুর মৌজা ১০০ একরের বেশি জমিতে হলদিয়ায় একটি দ্বিতীয় শিল্প তালুক, দক্ষিণ ২৪ পরগনায় যাদবপুর থানায় অন্তর্গত বৈষ্ণবঘাটায়

৩১ একর জমির প্রেক্ষাগৃহ সমেত বাণিজ্যিক তালুক এবং জাতীয় হাইওয়ে ২ এর ঠিক পাশে হুগলি জেলায় শ্রীরামপুরের নিক একটি অখণ্ড সিল্ক, ডাইং এবং প্রিন্টিং তালুক স্থাপরে বিবেচনাধীন আছে এবং তদুদ্দেশ্যে পঃ বঙ্গ ক্ষুদ্র শিল্প উন্নয়ন নিগম এই সমস্ত প্রকল্পের বাস্তবায়ন যোগ্যতা সম্বন্ধে পরীক্ষা করছে।

৩৪। গ্রামীণ অর্থনীতিতে জোয়ার আনতে এবং বিপুল পরিমাণ কর্মসংস্থান করতে পশ্চিমবঙ্গ খাদি এবং গ্রামীণ শিল্প পর্যদ খাদি ও গ্রামীণ শিল্প কমিশনের (গ্রামীণ কর্মসংস্থান কর্মসূচি) একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রকল্প বাস্তবায়িত করতে চলেছে। উক্ত গ্রামীণ শিল্প স্থাপনের জন্য প্রকল্প মূল্যের ২৫ থেকে ৩০ শতাংশ ভরতুকির, সংস্থান এতে রাখা আছে। এই প্রকল্পে ব্যক্তিগত ঋণ গ্রহিতারা ১০ লক্ষ টাকা পর্যন্ত এবং প্রতিষ্ঠান/ সমবায় সমিতি/রেজিস্ট্রিকৃত ট্রাস্ট ২৫ লক্ষ টাকা পর্যন্ত ঋণ পেতে পারেন। (খাদি ও গ্রামোদ্যোগ কমিশন অথবা খাদি বোর্ডের সহিত) দশ লক্ষ টাকা পর্যন্ত প্রকল্পের ক্ষেত্রে ঋণ গ্রহিতাকে দশ শতাংশ বিনিয়োগ করতে হবে। অবশ্য তফসিল জাতি/উপজাতি এবং অনুন্নত দুর্বল শ্রেণীর ক্ষেত্রে এই বিনিয়োগের পরিমাণ ৫ শতাংশ। দশ লাখ টাকার উপরের প্রকল্পের ক্ষেত্রে অতিরিক্ত টাকার দশ শতাংশ মার্জি মানি হিসেবে প্রকল্পটি খুবই আকর্ষণীয় কেননা একজন ব্যক্তিগত ঋণ গ্রহিতা ২.৫০ থেকে ৩.০০ লাখ টাকা মার্জিন মানি হিসেবে পেতে পারেন যদি প্রকল্প ব্যয় দশ লাখ টাকা হয়।

৩৫। বাণিজ্যিক ব্যাঙ্ক, গ্রামীণ ব্যাঙ্ক এবং দুইটি রাজ্যস্তরে অর্থলগ্নি প্রতিষ্ঠান তথা ওয়েস্ট বেঙ্গল মাইনরিটিজ ডেভেলপমেন্ট এবং ফাইন্যান্স কর্পোরেশন এবং কো-অপারেটিভ ব্যাঙ্ক ফর এগ্রিকালচার অ্যান্ড রুর‍্যাল ডেভেলপমেন্ট এই প্রকল্পে অর্থলগ্নি আরম্ভ করে দিয়েছে। পর্যদ আশাবাদী যে এর ফলে গ্রামীণ কর্মসংস্থান এবং সংশ্লিষ্ট শিল্প প্রসারণ খুবই অর্থবহ হবে।

৩৬। মাননীয় সদস্যারা শুনে খুশি হবেন যে, এই রাজ্য থেকে ক্ষুদ্র শিল্প ক্ষেত্রে রপ্তানি বৃদ্ধির জন্য একটি রাজ্য রপ্তানি উন্নয়ন সমিতি ১৯৯৯-এর নভেম্বর থেকে চালু করা হয়েছে। এরই মধ্যে ৯৫টি চালু এবং সম্ভাব্য রপ্তানিকারক এই সমিতির অন্তর্ভুক্ত হয়েছেন। আশা করা যায়, পুরোদমে সমিতির কাজ শুরু হলে এর সদস্য সংখ্যা বহুগুণ বৃদ্ধি পাবে। সমিতি ইতিমধ্যে তথ্য ব্যাঙ্ক স্থাপন করেছে এবং প্রয়োজনীয় প্রায়োগিক ও বাণিজ্যিক সাহায্য, এবং বাজারিকরণের সহায়তা দিচ্ছে।

মাসিক "নিউজ লেটার" এবং ত্রৈমাসিক "বুলেটিন" এখান থেকে প্রকাশিত হচ্ছে।

রপ্তানি সম্পর্কিত বিভিন্ন তথ্যাদি সহ উৎপাদনশীলতা, মূল্যসূচক এবং মানব সম্পদ উন্নয়নে এই সমিতি সাহায্য করছে। সমিতি বর্তমান তথা সম্ভাব্য রপ্তানিকারকদের নিয়ে ব্যাপক প্রশিক্ষণের ব্যবস্থা করবে এবং রাজ্যের সংস্থাগুলিকে বিদেশের বিভিন্ন প্রদর্শনীতে অংশগ্রহণের সুযোগ করে দেবে। আশা করা যায় যে কুটির ও ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে রপ্তানি বিশেষভাবে বৃদ্ধি পাবে।

৩৭। এক গবাক্ষের মাধ্যমে বিভিন্ন সুযোগ প্রদানের উদ্দেশ্যে স্থাপিত ক্ষুদ্রশিল্প উন্নয়ন সংস্থা (SIDA) বিভিন্ন প্রকারের আরক্ষণসেবা যেমন বৈদ্যুতিক সংযোগ, আর্থিক সাহায্য, বিক্রয়কর থেকে রেহাই শংসাপত্র, পলিউশন কন্ট্রোল বোর্ড থেকে সম্মতিজ্ঞাপক শংসাপত্র, অগ্নি লাইসেন্স ইত্যাদি অনেক সংস্থাকে প্রদান করে চলেছে।

৩৮। ইলেক্ট্রনিক টেস্ট অ্যান্ড ডেভেলপমেন্ট সেন্টার (ETDC) কম্প্যুটার সফটওয়ার/হার্ডওয়ার পরিচালন এবং 'O' লেভেল কোর্সের উপর প্রশিক্ষণদান চালিয়ে যাচ্ছে। চলছে নানা পরীক্ষা-নিরীক্ষায় ক্রমাঙ্কন চিত্র, গুণগত পরামর্শ পরিসেবা, গবেষণা ও ক্রমোন্নয়ন এবং প্রায়োগিক তথ্য পরিসেবা।

এতদ্ব্যতীত কম্প্যুটার এবং ইলেকট্রনিক্সের উপর নিগমবদ্ধ (কর্পোরেট) কর্মসূচি এই কর্মসূচি এই সেন্টারটি চালিয়ে যাচ্ছে নানা বিখ্যাত সংস্থাসমূহে যথা, কলকাতা ইলেকট্রিক সাপ্লাই নিগম, স্মল ইন্ডাস্ট্রিজ সার্ভিস ইনস্টিটিউট, গভর্নমেন্ট অফ্ ইণ্ডিয়া এবং রাজ্য সরকারের বিভিন্ন বিভাগ ও তৎসংলগ্ন সংস্থায় কর্মিদের প্রশিক্ষণ দিয়ে।

৩৯। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে এই দপতরের নিয়ন্ত্রণাধীন সংস্থা হিসেবে ১৯৮২ সালে গঠিত শিল্পবার্তা প্রিন্টিং প্রেস লাভ করছে। এই প্রেস বিভিন্ন সরকারি দপ্তর, রাষ্ট্রায়ত্ব সংস্থা, স্থানীয় সংস্থা, পুরসভা ও জেলা পরিষদের মুদ্রণ সংক্রান্ত প্রয়োজন মিটিয়ে থাকে। জাতীয় ও রাজ্যস্তরের বিভিন্ন মেয়াদি কর্মসূচির রূপায়ণে, পাঠ্যপুস্তক, নিদর্শ, নিবদ্ধগ্রন্থ প্রভৃতি মুদ্রণের কাজে এই প্রেস যুক্ত আছে। নির্বাচন সংক্রান্ত কাজে ব্যালট পেপার, প্রিসাইডিং অফিসারের পুস্তিকা প্রভৃতি মুদ্রণের কাজও এখানে হয়ে থাকে।

**তাঁত ও বয়নশিল্প ক্ষেত্র ঃ**

৪০। তাঁতশিল্প বুনন এবং এ সংক্রান্ত কার্যাবলী যেমন রং করা, ছাপানো গ্রামীণ এলাকায় একটি বড় মাপের আর্থিক পরিমণ্ডল সৃষ্টি করেছে।

তাঁতবস্ত্র অধিকার ও তাদের আধিকারিকদের সহায়তায় সরকার তাঁতশিল্পীদের সমবায়

গঠন ও তাদের আর্থিক, কারিগরি ও উৎপন্নদ্রব্যের বিপণনের জন্য প্রয়োজনীয় সাহায্য ও পদক্ষেপ নিয়েছে। এ পর্যন্ত পরিসংখ্যা অনুযায়ী সৃষ্টি হওয়া তাঁতশিল্পী সমবায়ের সংখ্যা ২১৯৩, যাতে তাঁতের সংখ্যা ১৮৪০১১। যা হোক, হস্তশিল্প এখন এমন একটি পর্যায়ে উন্নীত হয়েছে, যার ফলে গ্রামীণ এলাকায় পর্যন্ত তাঁত শিল্পের প্রতি আগ্রহ দেখা দিয়েছে এবং সেই রেশ ধরে উৎপাদনের বিভিন্নতা, নতুন আঙ্গিকের বুনন ও নক্‌শা, রপ্তানির অভিঘাত সম্ভব হচ্ছে। আমি এ পর্যন্ত যে পদক্ষেপ নেওয়া হয়েছে এবং যে পদক্ষেপ প্রস্তাবিত আছে, সেই বিষয়ে আলোকপাত করতে ইচ্ছা প্রকাশ করছি।

৪১। প্রশিক্ষণের মাধ্যমে তন্তুবায়দের দক্ষতা বৃদ্ধির উপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে, যাতে তারা বাজারের চলতি চাহিদা অনুযায়ী দ্রব্যসামগ্রী তৈরি করতে পারে।

৪২। তন্তুবায়দের উৎসাহিত করার জন্য বয়ন এবং নক্সাতে দক্ষতা যাচাই-এর জন্য একটি প্রতিযোগিতা করা হয়। নির্বাচিত শিল্পীদের নগদ অর্থ পুরস্কার এবং দক্ষতার শংসাপত্র দেওয়া হয়।

৪৩। ই.টি.ডি.সি.-তে কম্পিউটার-এর সাহায্যে নক্সার ব্যাপারে, তন্তুবায়দের, প্রিন্টিং এবং পোষাক প্রস্তুতকারকদের জ্যাকওয়ার্ড/ডবি ইত্যাদি ডিজাইন তৈরির যন্ত্রপাতি ব্যবহার করে সহায়তা প্রদান করছে। প্রায় ২০টি তন্তুবায় সমিতি এখান থেকে নক্সা নিয়ে শাড়ি তৈরি করছে।

৪৪। কিছু সংখ্যক প্রাথমিক তন্তুবায় সমবায় সমিতি বিভিন্ন কারণে দুর্বল এবং অচল/সুপ্ত অবস্থায় রয়েছে। তাদের সুপ্ততার কারণ নির্ণয়ের জন্য বিশেষ ব্যবস্থা নেওয়া হয়েছে, যাতে তারা প্রয়োজনীয় সাহায্য পেয়ে পুনরুজ্জীবিত হতে পারে।

৪৫। রাজ্য তন্তুবায়দের কল্যাণের জন্য কতিপয় প্রকল্প, যেমন, প্রভিডেন্ট ফান্ড/থ্রিফ্‌ট ফান্ড, বার্ধক্য পেনশন, যৌথ জীবন বিমা, কর্মশালা এবং স্বাস্থ্যগুচ্ছ চালু আছে। প্রায় ১৭,৪০৫ জন তাঁতি এ পর্যন্ত থ্রিফ্‌ট ফান্ড/প্রভিডেন্ট ফান্ড প্রকল্পের দ্বারা উপকৃত হয়েছেন। ১,৫৫৩ জন তাঁতি বার্ধক্য পেনশন পেয়েছেন এবং আরও ৬,০৬৭ জন তাঁতি যৌথ জীবনবিমা (জি. এস. এল. আই.) প্রকল্পের অধীনে এসেছেন।

৪৬। রাজ্য সরকার কলকাতায় একটি ন্যাশনাল ইন্‌স্টিটিউট অব্ ফ্যাশন টেকনোলজি-র শাখা স্থাপনের জন্য সহায়তা প্রদান করেছে। লবণ হ্রদে রাজ্য সরকার কর্তৃক প্রদত্ত জমির উপর ন্যাশনাল ইন্‌স্টিটিউট অব্ ফ্যাশন টেক্‌নোলজি-এর বাড়ি নির্মাণের কাজ শেষ হয়েছে। তাঁতবস্ত্র বিপণনের কথা সর্বদা মনে রেখে ন্যাশনাল

ইন্‌স্টিটিউট অব্ ফ্যাশন টেক্‌নোলজি কাজকর্ম চালিয়ে যাচ্ছে।

৪৭। প্রায় ৫,৪৪০টি যন্ত্রচালিত তাঁত এই রাজ্যে আছে, যার মধ্যে ১,৪৮৪টি তাঁত ৯১টি সমবায়ের অন্তর্ভুক্ত। ১৯৯৯-২০০০ সালে ৩টি নতুন যন্ত্রচালিত তাঁত সমবায় সমিতি সংগঠিত করা হয়েছে এবং তাদেরকে কর্মশালা স্থাপন এবং স্বয়ংক্রিয় যন্ত্রচালিত তাঁত বসানোর জন্য অর্থ মঞ্জুর করা হয়েছে। একটি সার্বিক যন্ত্রচালিত কমপ্লেক্স স্থাপনের সম্ভাবনা খতিয়ে দেখা হচ্ছে। এই কমপ্লেক্সে যে সমস্ত যন্ত্রচালিত তাঁত সংস্থা স্থাপন করা হবে, তাদের সমস্ত রকম প্রয়োজনীয় যোগাযোগ এবং সুযোগ সুবিধা পাওয়া যাবে এই ক্ষেত্রের বিকাশ ও উন্নয়নের জন্য। যন্ত্রচালিত তাঁত সেবা কেন্দ্রে যন্ত্রচালিত তাঁতিদের প্রশিক্ষণ দেওয়া হচ্ছে।

৪৮। পশ্চিমবঙ্গ রাজ্য হস্তচালিত তাঁতবয়ন শিল্পীদের সমবায় সমিতি লিমিটেড যার পরিচিত নাম তন্তুজ (১৯৫৪ সালে স্থাপিত), সারা ভারতে ১৭০টি বিপণির মাধ্যমে ১,৪৬৪ প্রাথমিক হস্তচালিত তাঁত বয়নশিল্পীদের সমবায় সমিতির তৈরি তাঁত বস্ত্রাদির বিপণনে নিযুক্ত। উক্ত সমিতির বাৎসরিক ব্যবসায়ের পরিমাণ প্রায় ৬০ কোটি টাকা।

৪৯। এই সমিতি মেদিনীপুর, বাঁকুড়া, নদীয়া, বীরভূম, হাওড়া, হুগলি এবং বর্ধমান জেলায় সাতটি প্রকল্প রূপায়ণ করছে। এই সমস্ত প্রকল্পের অধীনে, সমিতি উন্নত গুণমানের দ্রব্যাদি উৎপাদন করছে যেমন গৃহসজ্জার কাপড়, সরুসুতোর লুঙ্গি, বালুচরী শাড়ি, ডোমজুর শাড়ি, রাজবলহাট শাড়ি এবং রেশম/তসর বস্ত্র। রপ্তানিযোগ্য দ্রব্যের বিকাশ এবং তাদের বাজারের জন্য সমিতি আরও একটি. প্রকল্প রূপায়ণ করছে। এই প্রকল্পের সাহায্যে সমিতি হস্তচালিত তাঁত দ্রব্যাদি রপ্তানি করতে শুরু করেছে। এ পর্যন্ত সমিতি ৫৪.২০ লক্ষ টাকার বরাত সরবরাহ করেছে এবং আশা করা যায় আরও ১২ লক্ষ টাকার বরাত ২০০০ মার্চ এর মধ্যে সম্পন্ন করবে। ইতালি, ডেনমার্ক, অস্ট্রেলিয়া, জাপান, গ্রেট ব্রিটেন এবং ফ্রান্সে সমিতি তাঁতবস্ত্র সামগ্রী রপ্তানি করেছে ১০০০ এর অধিক সংখ্যক তাঁতি এই সমস্ত প্রোজেক্ট প্যাকেজ প্রকল্পের সাহায্যে উপকৃত হয়েছে।

৫০। এই সমিতি উন্নতমানের রেডিমেড বস্ত্রাদির বিপণনের কাজ শুরু করেছে। মিশ্রিত সুতার সাহায্যে তৈরি জামাও ১০০% সুতির জামা, সিল্কের জামা, ফেডেড জামা, জহর কোট, ব্লেজার এবং শালোয়ার কামিজ উৎপাদিত হয়েছে এবং সাফল্যের সহিত বাজারজাত করা হয়েছে। এর জন্য সমিতি কিছু ফ্যাশন এবং টেক্সটাইল ডিজাইনারদের এবং তন্তুজের সঙ্গে নথিভুক্ত ভাল টেলারিং সংস্থাগুলিকে কাজে লাগিয়েছে। বিশেষ করে ১০০% সুতির জামা যার বিজ্ঞাপিত নাম 'Softouch'

গত ১ বছরে বিশেষ জনপ্রিয় হয়েছে।

৫১। পশ্চিমবঙ্গ হস্ত এবং যন্ত্রচালিত তাঁত উন্নয়ন নিগম যা 'তন্তুশ্রী' নামে জনপ্রিয়, হস্তচালিত তাঁত, যন্ত্রচালিত তাঁত এবং হোসিয়ারি শিল্পের এবং যে সমস্ত লোক এই শিল্পের সঙ্গে যুক্ত তাদের রক্ষণাবেক্ষণের জন্য ১৯৭৩ সালে স্থাপিত [illegible] সমগ্র দেশে ছড়িয়ে থাকা এই সংস্থার বিপণির মাধ্যমে দরিদ্র্য এবং দলিত তন্তুবায়দের তৈরি সামগ্রির বাজারজাত করার সুযোগ সুবিধা প্রদান করছে। সস্তা ধরনের শাড়ি, ধুতি এবং লুঙ্গি তৈরি, শাড়ি, বেডশীট, লুঙ্গি এবং অন্যান্য তাঁতসামগ্রী তন্তুবায়/তন্তুবায় সমিতিদের কাছ থেকে সংগ্রহ, খুচর বিক্রয় কেন্দ্রের মাধ্যমে খুচরা বিক্রয় এবং রাজ্য সরকারের বিভিন্ন অফিস/দপ্তরে পাইকারি বিক্রয়, অন্যান্য রাজ্যের উন্নয়ন নিগমদের সহিত চালান ব্যবসা বাণিজ্য এমনকি পারস্পরিক ব্যবসা এবং রপ্তানি বাণিজ্য করা এই নিগমের কাজকর্ম। এই নিগমের ছটি উৎপাদন কেন্দ্র পশ্চিমবঙ্গে এবং বাইরের রাজ্যে ৭৬টি খুচরা বিক্রয়কেন্দ্র আছে।

৫২। ১৯৯৮-৯৯ সালে 'তন্তুশ্রী'র মোট ব্যবসার পরিমাণ ছিল ১৬.৮৭ কোটি টাকা। ১৯৯৯-২০০০ এবং ২০০০-২০০১ সালে সম্ভাব্য ব্যবসার পরিমাণ হল যথাক্রমে ১৯.৯৬ কোটি এবং ২৪ কোটি টাকা।

৫৩। 'জনতাবস্ত্র প্রকল্প' তুলে নেওয়ার পর তন্তুশ্রী 'সুলভশাড়ি' উৎপাদনের একটি পরিকল্পনা নিয়েছে যাতে করে তাঁতিরা নিরবচ্ছিন্ন কাজ পায় এবং যাতে দারিদ্র্যসীমার নিচে বসবাসকারীরা তাদের সামর্থ্য অনুযায়ী দ্রব্য কিনতে পারে। এ ধরনের শাড়ির বিক্রয়ের পরিমাণ সত্যিই উৎসাহব্যঞ্জক। প্রায় ৭৫,০০০টি তৈরি শাড়ি/ধুতির মধ্যে প্রায় ৬০,০০০টি শাড়ি/ধুতি এ পর্যন্ত বিক্রি হয়েছে। [illegible] উক্ত নিগম কেরালা রাজ্য হস্তচালিত তাঁত এবং কর্ণাটক রাজ্য হস্তচালিত তাঁত উন্নয়ন নিগমদের সহিত ১.৫০ কোটি টাকার ব্যবসা করেছে।

বিক্রয় বাড়াবার জন্য নিগম এই বছর অধিকভাবে রপ্তানি বাণিজ্য কর্মসূচি গ্রহণ করেছে।

৫৪। মঞ্জুষা নামে সুবিদিত পশ্চিমবঙ্গ হস্তশিল্প উন্নয়ন নিগম, পশ্চিমবঙ্গ রাজ্য হস্তশিল্প উন্নয়ন সমবায় সমিতি তথা বঙ্গশ্রী এবং উদ্বাস্তু হস্তশিল্প, একটি নিবন্ধিত সমিতি হিসাবে তাঁত ও হস্ত শিল্প উভয় ক্ষেত্রেই বাণিজ্যিক সহায়তা প্রদান করে। এছাড়াও পশ্চিমবঙ্গ হস্তশিল্প উন্নয়ন নিগম হস্তশিল্প কারিগরদের কাঁচামালের জোগান দেয় এবং সুবিন্যস্ত নকশা উন্নয়ন প্রশিক্ষণ পরিকল্পনা করে। উভয় সংস্থা তথা পশ্চিমবঙ্গ হস্তশিল্প উন্নয়ন নিগম এবং পশ্চিমবঙ্গ রাজ্য শিল্প উন্নয়ন নিগম সমিতি রাজ্যের

একেবারে অনুন্নত গ্রামীণ এলাকায় পর্যন্ত কারুকলার বিভিন্ন বিষয়ের উপর প্রদর্শনী তথা ব্যবহারিক উপস্থাপনের আয়োজন করে থাকে। এই প্রদর্শনী রাজ্যের বাইরের মর্যাদাসম্পন্ন শহরেও আয়োজিত হয়।

পশ্চিমবঙ্গ হস্তশিল্প উন্নয়ন নিগম শিং, বেত, বাঁশ, আইভরি, চন্দন কাঠ এবং ডোকরা কারুকলায় নিযুক্ত খেরিয়া সম্প্রদায়ের এরকম ২৩০ জন কারিগরকে যৌথ জীবনবিমা কর্মসূচির আওতায় এনেছে এবং ইতিমধ্যেই বাঁকুড়া এবং উত্তর দিনাজপুর জেলায় ৫০টি কর্মগৃহ স্থাপনের নিমিত্ত কাজ আরম্ভ করেছে। রাজ্য সরকারের বিভিন্ন বিভাগ কর্তৃক বাধ্যতামূলক ক্রয়ের নিমিত্ত সরবরাহকারিদের তালিকায় বঙ্গশ্রীর অন্তর্ভুক্তির সুফল মিলেছে। আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে ১৯৯৯-২০০০ এই আর্থিক বৎসরে বঙ্গশ্রী সাত লক্ষ টাকার অধিক লাভ করতে সক্ষম হয়েছে।

৫৫। কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের আওতায় ছটি সূতাকল রয়েছে। এর মধ্যে তিনটি সমবায় সেক্টরের অন্তর্গত যথা (এক) শ্রীরামপুরে অবস্থিত ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ স্পিনিং মিলস্ (২৫২০৮ স্পিনডিলস্) (দুই) মেদিনীপুর শহরে অবস্থিত তাম্রলিপ্ত কোঅপারেটিভ স্পিনিং মিলস্ (২৩,০৮৮ স্পিনডিলস্ এবং ১১৮ রোটরস্) (তিন) বাঁকুড়া জেলার বড়জোড়ায় অবস্থিত কংসাবতী কোঅপারেটিভ স্পিনিং মিলস্ (১৩,৮০০ স্পিনডিলস্)। অবশিষ্ট তিনটির সম্পূর্ণ মালিকানা রাজ্য সরকারের। কল্যাণী স্পিনিং মিলস্ (৮২,২০০ স্পিনডিলস্ এবং ৩৩৬ রোটরস) এর দুটি শাখা আছে। একটি কল্যাণীতে যা স্থাপিত হয়েছে ১৯৬১ সালে। অপরটি হাবড়ায়, স্থাপিত হয়েছে ১৯৯৬ সালে। ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিলস্ (২৫,০০০ স্পিনডিলস্) হচ্ছে উত্তর দিনাজপুর জেলার বৃহত্তম শিল্প প্রতিষ্ঠান।

৫৬। টেক্সটাইল ইণ্ডাস্ট্রি তথা বয়নশিল্প গোটা ভারতবর্ষেই গত দুবছর ধরে এক সংকটজনক অবস্থার মধ্যে দিয়ে চলছে। বিভিন্ন রাজ্যে প্রায় ৩০০টি স্পিনিং মিলস্ চাহিদার ঘাটতি এবং সর্বাত্মক ক্ষতির কারণে বন্ধ হয়ে গেছে। আমাদের এই পশ্চিমবঙ্গে প্রায় ২২টি কটন স্পিনিং মিলস্ এর মধ্যে মাত্র কয়েকটি হাতেগোনা বেসরকারি মিলস্ চালু রয়েছে। কিন্তু অন্যপক্ষে, যথেষ্ট ক্ষতি স্বত্ত্বেও, রাজ্য সরকারের অন্তর্গত ছটি স্পিনিং মিলস্ এখনও পর্যন্ত চালু আছে এবং হস্তচালিত তাঁত, বৈদ্যুতিক তাঁত এবং হোসিয়ারি শিল্পের বিভিন্ন প্রয়োজনীয় সুতো দিয়ে সহায়তা করে চলেছে। এই পরিপ্রেক্ষিতে ঋণকে সম-মূলধনে রূপান্তরকরণের জন্য কল্যাণী স্পিনিং মিলস্-এর একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে। এর ফলে উক্ত স্পিনিং মিলস্ আর্থিক প্রতিষ্ঠানগুলির কাছ থেকে আধুনিকীকরণ এবং পূর্ণসংস্কারের জন্য প্রয়োজনীয় আর্থিক সহায়তা লাভ করতে পারবে। অর্থনীতিক

বিশ্বায়ন এবং কঠিন প্রতিযোগিতার মধ্যে এই স্পিনিং মিলস্‌গুলিকে চালু রাখতে গেলে অবশ্যই আধুনিকীকরণ এবং পূর্ণসংস্কারের প্রতি মনোযোগ দিতেই হবে।

মাল্টি ফাইবার এগ্রিমেন্ট এর ফলে, ২০০০ সালে অথবা তার বেশ কিছু আগেই, আমাদের স্পিনিং মিলগুলি এবং একই সঙ্গে টেক্সটাইল ইণ্ডাস্ট্রিও অভ্যন্তরীণ বহির্বাণিজ্যে ভয়ঙ্কর রকমের প্রতিযোগিতার মুখোমুখি হবে। এই বিভাগের সীমাবদ্ধ বাজেট বরাদ্দের মধ্যে ১৯৯৮-৯৯ আর্থিক বছরে পরিকল্পনা সাহায্য হিসেবে কল্যাণী স্পিনিং মিলস্‌কে দেওয়া হয়েছে ৮৫ লক্ষ টাকা, ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিলস্‌কে ২৫ লক্ষ টাকা, কটনস্‌ স্পিনিং মিলস্‌কে ১৩ লক্ষ টাকা।

উৎপাদনশীলতা ইতিমধ্যে বজায় থাকলেও পরিকল্পনাটির সম্পূর্ণায়নের জন্য কংসাবতী কো-অপারেটিভ স্পিনিং মিলস্‌ এর আরও আর্থিক সাহায্য প্রয়োজন। এই চলতি বাজেটেই আমরা প্রস্তাব করছি কংসাবত কো-অপারেটিভ স্পিনিং মিলস্‌-এর জন্য কিছু পরিমাণ অর্থ।

সূতা উৎপাদনে তাম্রলিপ্ত কো-অপারেটিভ স্পিনিং মিলস্‌-এর বাজারে বিশেষ মর্যাদা রয়েছে। উক্ত মিলস্‌কে লাভজনক সংস্থায় পর্যবসিত করার জন্য আরও কিছু যন্ত্র এবং আনুষঙ্গিক যন্ত্রাংশ কিনে দেওয়া প্রয়োজন। এর জন্যে ১৭৩৪.৩৫ লক্ষ টাকা থেকে তিনটি স্তরে মোট ৫ কোটি টাকা বাড়িয়ে একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে।

সম্প্রতি আই. ডি. বি. আই.-এর সাথে তাম্রলিপ্ত কো-অপারেটিভ স্পিনিং মিলস্‌-এর একটি চুক্তি হয়েছে যাকে বলা হয় ও. টি. এস., অর্থাৎ ওয়ান টাইম সেটলমেন্ট। যে মুহূর্তে পার্বিক (term) ঋণ এবং সুদের বোঝা থেকে ও. টি. এস.-এর মাধ্যমে মুক্তি ঘটবে, আশা করা যায় সেই মুহূর্তে থেকেই তাম্রলিপ্ত কো-অপারেটিভ স্পিনিং মিলস্‌ ধারাবাহিক নগদ লাভের মুখ দেখতে পারবে।

৫৭। এই মিলগুলির পুনরুত্থানের জন্য, বিশেষ করে সুপ্রাচীন কল্যাণী স্পিনিং মিলস্‌-এর জন্য বোর্ড অফ রিস্ট্রাকচারিং, সুপারভিশন অ্যান্ড মনিটারিং অফ্‌ স্পিনিং মিলস্‌ একটি যথার্থ প্রকল্প রূপায়ণের শর্তে অল ইণ্ডিয়া ফেডারেশন অফ কো-অপারেটিভ স্পিনিং (একটি দক্ষ সংস্থা)-কে নিযুক্ত করেছে।

৫৮। যেহেতু হস্তচালিত তাঁতের সংখ্যা ক্রমাগত হ্রাস পাচ্ছে এবং আমাদের প্রয়োজনে পাওয়ারলুম এবং হোসিয়ারি শিল্পকে সক্ষম করে তোলা, পাওয়ারলুম ও হোসিয়ারি শিল্পের জন্যে প্রয়োজনীয় সুতো যোগানোর জন্যে এই কোম্পানিগুলি 'কোন্‌' এবং 'হোসিয়ারি ইয়ার্ণের' উৎপাদন বাড়াতে আরম্ভ করে দিয়েছে। কংসাবতী কো-

অপারেটিভ স্পিনিং মিলস্ উৎপাদন করছে অ্যাক্রিলিক এবং পলিয়েস্টার ও পলি ভিনাইল ইয়ার্ন। ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ স্পিনিং ১০০% পলিয়েস্টার, পলিভিনাইল, ভিসকোশ এবং পলিয়েস্টার কোন ইয়ার্ণ উৎপন্ন করছে। একটি স্পিনিং মিল যেহেতু পারিপার্শ্বিক সহায়তা প্রদান করতে পারে, নানাভাবে, গোটা তাঁত শিল্পকে, আমরা সেই কারণে বিবেচনা করছি ভারত সরকারের টি. ইউ. এফ. (টেকনোলজি আপগ্রেডেশন ফান্ড) থেকে সাহায্য নিয়ে এই মিলগুলিকে সংস্কার ও আধুনিকীকরণ করা যায় কিনা।

৫৯। ২০০০-২০০১ এই আর্থিক বছরে হ্যান্ডলুম এবং টেক্সটাইল সেক্টরের জন্য প্রস্তাবিত বাজেট বরাদ্দের পরিমাণ রাখা হল মোট ৯ কোটি ৯৫ লক্ষ টাকা।

**রেশম শিল্প ক্ষেত্র ঃ**

৬০. পশ্চিমবঙ্গ ঐতিহ্যমণ্ডিত রেশম উৎপাদনকারী রাজ্য। তুঁত, তসর, এরি এবং মুগা এই চার রকমের রেশমের মধ্যে শেষের দুটির উৎপাদরে পরিমাণ কম। হাওড়া এবং কলকাতা ছাড়া রাজ্যের সর্বত্র সিল্ক উৎপাদনের জন্য বিশেষ ব্যবস্থা নেওয়া হয়েছে। পশ্চিমাংশের পাঁচটি জেলায় উপজাতি সম্প্রদায়ের লোকেরা অর্জুন গাছ প্রতিপালিত করে তসরের গুটি পোকার চাষ করে। অন্যদিকে এরি ও মুগা কোচবিহার ও জলপাইগুড়ি জেলায় সীমাবদ্ধ।

৬১। রাজ্য রেশমশিল্পের সার্মাগ্রিক উন্নয়নের জন্য নিম্নোক্ত বিষয়গুলির উপর বিশেষ জোর দেওয়া হয়েছে।

এক) সিল্ক রিয়ারার/রীয়ার/লাইসেন্সড্ সিড্ প্রিপেয়ারদের সম্প্রসারণ পৃষ্ঠপোষকতা এবং প্রযুক্তিগত পরামর্শ প্রদানে।

দুই) বেসিক তথা একেবারে প্রাথমিক ও মূল রেশম কীট রক্ষণাবেক্ষণে।

তিন) সহায়ক হারে রোগমুক্ত রেশম কীটের বীজ সরবরাহে।

চার) নন-মালবেরি সেরিকালচারের উন্নয়নের।

পাঁচ) পোস্ট কোকুন কর্মসূচির উন্নয়ন সংক্রান্ত পদ্ধতিতে।

ছয়) চাষীদের, রীয়ারদের, খামার রক্ষাকারিদের এবং স্পিনারদের জন্য প্রশিক্ষণ।

সাত) চাষী, রীলার, খামার রক্ষণাকারী প্রভৃতিদের আর্থিক সহায়তা।

১২। বর্তমানে ৩২টি রেশম কো-অপারেটিভ রয়েছে। মূলত. রীলিং শিল্পে এবং মটকা স্পিনিংয়ের উন্নয়নের জন্যে এরা নিযুক্ত। "সেরি ২০০০" নামে একটি বহিরাগত সাহায্যভুক্ত প্রকল্প এ রাজ্যে রূপায়িত হচ্ছে। এর মূল লক্ষ্য হল প্রযুক্তির উন্নয়নের মাধ্যমে উৎপাদনশীলতা, দ্রব্যাদির গুণগতমান এবং উপযুক্ত বাজারজাত করার উন্নতিসাধন।

১৩। মালবেরি এবং নন-মালবেরি এই উভয় ক্ষেত্রে গুণগত ও পরিমাণগত উন্নয়ন সাধনে, নতুন একটি প্রকল্প যার নাম ক্যাটালিটিক ডেভেলপমেন্ট স্কীম, বর্তমানে রূপায়িত হচ্ছে। এই প্রকল্পের আওতায় থাকা একটি কল্যাণমূলক প্রকল্প যথা "শস্যবিমা সহায়তা" এই প্রথম এই রাজ্যে নেওয়া হয়েছে।

১৪। নল-মালবেরি সেরিকালচারের উন্নতি সাধনের পরিপ্রেক্ষিতে বিশেষভাবে নজর রাখা হচ্ছে, দুটি বিশেষ বিভাজন তথা তসর ও মুগার উন্নততর প্রায়োগিক উৎপাদনে। এইজন্য তিনটি এন. জি. ও.-র (নন গভর্নমেন্টাল অর্গানাইজেশন) সহায়তায় রাজ্য জুড়ে ইউনাইটেড নেশনস্ ডেভেলপমেন্ট প্রোগ্রামের আওতায় একটি প্রকল্প রূপায়িত হবে। মূলত, তফসিলি জাতি এবং তফসিলি উপজাতির লোকেরাই এর ফলে উপকৃত হবে।

১৫। ২০০০-২০০১ সালের বাজেট বরাদ্দে রেশমশিল্প ক্ষেত্রে মোট ২.০৫ কোটি টাকা প্রস্তাব করা হয়েছে।

১৬। রাজ্যের এক বৃহত্তর মানুষের সামগ্রিক উন্নয়নের স্বার্থে কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের কর্মপদ্ধতি, সংশ্লিষ্ট রূপায়ণ ও নিরীক্ষণ জড়িয়ে রয়েছে। এই কারণে এই বিভাগ সর্বপ্রকার এবং সর্বস্তরের মানুষের সমর্থন দাবি করতেই পারে। আমাদের প্রকল্প ও কর্মসূচির বিস্তৃত তথ্য সমস্ত শ্রেণীর মানুষ যাতে অবহিত হতে পারে সেই কারণে আমরা সমন্বয়ের উপর সর্বপ্রকারের নজর রাখতে যত্নবান হয়েছি। নতুন প্রকল্প রূপায়ণে, উপকৃতের তালিকা করতে, কাজকর্ম তদারক করতে এবং রূপায়ণের পর্যবেক্ষণে, রাজ্যস্তরে এবং জেলাস্তরে মনিটরিং কমিটি গঠিত হয়েছে।

২০০০-২০০১ এই আর্থিক বছরের জন্য আমাদের যে সমস্ত প্রকল্পগুলি চলছে তার অধিকাংশই জেলা পরিষদ এবং আর্বান লোকাল বডিস্ এর মাধ্যমে রূপায়ণ করার প্রস্তাব করছি। এই উদ্দেশ্যে তিরিশ কোটি টাকার প্রস্তাব করা হল।

১৭। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা কটি বলেই আমি আমার ভাষণের সমাপ্তি

টানছি এবং সংশ্লিষ্ট দাবির অধীনে প্রস্তাবিত ব্যয় অনুমোদনের জন্য এই সভার মাননীয় সদস্যদের সহযোগিতা কামনা করছি।

## DEMAND No. 74

**Major Heads : 2852—Industries (Closed and Sick Industries), 4858—Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries), 4860—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 4875—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 4885—Capital Outlay on Inudustries and Minerals (Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Closed and Sick Industries)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 7,03,88,000 only be granted for expenditure under Demand No. 74, Major Heads : "2852—Indusries (Closed and Sick Industries), 4858—Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries), 4860—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 4875—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 4885—Capital Outlay on Industries and Minerals (Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Closed and Sick Industries)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 2,32,28,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Mrinal Banerjee on Demand No. 74 was taken as read)

**Hon'ble Mr. Speaker Sir,**

On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 7,03,88,000 (Rupees seven crore three lakh and eightyeight thousand) only, be granted for expenditure under Demand No. 74, Major

(ক) পেশাগত দক্ষতার সঙ্গে পর্যটন বিভাগ ও অধিকারের ব্যবসায়িক কাজকর্ম পরিচালনা করা।

(খ) রাজ্য সরকারের পক্ষে পর্যটন ক্ষেত্রে একটি কার্যকরি উন্নয়নমূলক ভূমিকা পালন করা।

নভেম্বর ১৯৯৭-তে অনুমোদিত অংশীদারি মূলধন বেড়ে হয়েছিল ১০ কোটি টাকা এবং ৩১ মার্চ ১৯৯৯-তে পরিশোধিত অংশীদারি মূলধন দাঁড়িয়েছে ৪৬৭.৬৩ লক্ষ টাকায়।

৭.১.২। নিগমের পরিচালনায় এখন ২৭টি পর্যটক আবাস রয়েছে যার ভেতরে ২৩টি পর্যটক আবাসে ৪১৭টি ঘর এবং ৯৪১টি শয্যা আছে। এগুলি নিগমের নিজস্ব ৫৪১ জন কর্মী চালাচ্ছেন। বাকি ১০০টি ঘর ও ২৭০টি শয্যাবিশিষ্ট-৪টি পর্যটক আবাস পরিচালন-ঠিকাদারদের মাধ্যমে চলছে। পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগম লিমিটেডের নিজস্ব কর্মী দ্বারা পরিচালিত ২৩টি আবাসের ভেতরে খুব বেশি হলে ১১টি আবাস এখন (সেপ্টেম্বর ১৯৯৯) পরিচালনগত উদ্বৃত্ত উৎপন্ন করছে। বর্তমান আর্থিক বছরে প্যাকেজ ট্যুরের সংখ্যা বাড়ানো হয়েছে এবং সেগুলি পর্যটকদের কাছ থেকে খুব ভাল সাড়া পাচ্ছে।

৭.১.৩। ১৯৯৩-এর 'পশ্চিমবঙ্গ উৎসাহপ্রদান প্রকল্প'র আওতায় পর্যটন উন্নয়ন নিগম কর্মক্ষমতার শংসাপত্র পাওয়ার জন্য দরখাস্তগুলি পশ্চিমবঙ্গ পর্যটন নীতি ১৯৯৬-এর সঙ্গে সঙ্গতি রেখে নিয়মিতকরণ করার প্রক্রিয়া শুরু করেছে। কিন্তু এই কাজের জন্য যথাযথ উপশাখা তৈরি করতে এবং এই ব্যাপারে তহবিল মঞ্জুরের ক্ষেত্রে অর্থ বিভাগের সম্মতি পেতে দেরি হওয়ার দরুন বিষয়টি কিছুটা প্রতিবন্ধকতার সম্মুখীন হয়েছে।

৭.১.৪। পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগমের গত চার বছরের আর্থিক ফলাফল, যা এখানে দেখানো হয়েছে, এই বিষয়ের দিকে অঙ্গুলি নির্দেশ করছে যে আর্থিক ক্ষেত্রে নিগমের কমজোরি অবস্থা চলছে ঃ

| বছর | মোট ব্যবসা (লক্ষ টাকায়) | লাভ (+) / (–) | |
|---|---|---|---|
| | | অপচয় ও অন্যান্য অ-নগদ ব্যয় ধরে (লক্ষ টাকায়) | অপচয় ও অন্যান্য অ-নগদ ব্যয় না ধরে (লক্ষ টাকায়) |
| ১৯৯৫-৯৬ | ৮৩৯.৮৮ | – ৪৪.২২ | – ১৫.২২ |

| | | | |
|---|---|---|---|
| (নিরীক্ষিত) | | | |
| ১৯৯৬-৯৭ (নিরীক্ষিত) | ৯১৩.৬৭ | — ২১.৩৫ | + ৭.৭৬ |
| ১৯৯৭-৯৮ (নিরীক্ষিত) | ১০২৪.০৬ | — ৩৯.০৬ | — ১১.৪৬ |
| ১৯৯৮-৯৯ (নিরীক্ষিত) | ৮২৮.৫১ | — ৫০.৭৮ | — ২৪.৪২ |

৭.১.৫। অনুমোদিত মূলধনের সীমা ১০ কোটি টাকায় বর্ধিত করে পর্যটন বিভাগ তার পরিকল্পনা বাজেট থেকে অংশীদারি মূলধনের আরও বেশি পরিমাণ অর্থ (১০০ লক্ষ টাকা) বরাদ্দ করতে এবং তার মূলধন ভিত্তিকে জোরদার করতে চাইছে। ছোট ছোট আবাসগুলিকে অর্থনৈতিক দিক থেকে লাভজনক করে তুলতে বেশির ভাগ আবাসের সম্প্রসারণ ও মানোন্নয়নের কাজ ইতিমধ্যেই হাতে নেওয়া হয়েছে। তাছাড়া পরবর্তী আর্থিক বছরে বর্তমান পর্যটক আবাসগুলির সংস্কার ও মেরামতির জন্য আর্থিক প্রতিষ্ঠানগুলি থেকে ৪০০ লক্ষ টাকা ঋণ পর্যটন উন্নয়ন নিগমের জন্য নেওয়ার ব্যবস্থা করা হচ্ছে। অতিথি পরিষেবার মান বাড়াবার জন্য নিগমের সকল শ্রেণীর কর্মীকে নিয়মিত সময় অন্তর পেশাগত প্রশিক্ষণ দেওয়া চলতে থাকবে। এই প্রশিক্ষণ দেওয়ার ব্যাপারটা পর্যটন বিভাগ, হোটেল ম্যানেজমেন্ট ও ট্যুরিজম অ্যান্ড ট্রাভেল ম্যানেজমেন্ট প্রতিষ্ঠানগুলির সহায়তায় চালানো হবে। চুক্তির ভিত্তিতে পেশাগতভাবে দক্ষ লোক নিয়ে এসে বিপণন ও গণন শাখাকে সম্প্রতি শক্তিশালী করে তোলা হয়েছে। পশ্চিমবঙ্গে আরও বেশি সংখ্যক অন্তর্দেশিয় পর্যটকদের আগমনের বিষয়টি সুবিধাজনক করে তুলতে এবং পর্যটক আবাসগুলিতে আরও বেশি পর্যটকের বসবাসের ব্যাপারটি সুনিশ্চিত করার জন্য নিগমকে দেশের বিভিন্ন রাজ্যে কমিশনের ভিত্তিতে সংরক্ষণ প্রতিনিধি নিযুক্ত করার উপদেশ দেওয়া হয়েছে। যেহেতু পর্যটন হল ৫০ শতাংশ পর্যটন পসরা উন্নয়ন ও শতকরা ৫০ ভাগ প্রচার ও বিপণন, তাই ১৯৯৮-৯৯-তে যে বিশেষ প্রচার অভিযানের সূচনা হয়েছিল তা ২০০০-২০০১-এ চালু থাকবে। আশা করা যায়, ৪র্থ রাজ্য বেতন কমিশনের সুপারিশগুলির রূপায়ণ করার ব্যাপারে যথেষ্ট অর্থনৈতিক দায় সত্ত্বেও যে সব ব্যবস্থা নেওয়া হয়েছে বা যে সমস্ত ব্যবস্থার কথা চিন্তা করা হয়েছে সে সবের ফলে পরবর্তী ২-৩ বছরের মধ্যে নিগমের অর্থনৈতিক স্বাস্থ্যের উল্লেখযোগ্য উন্নতি হবে।

### ৭.২। গ্রেট ইস্টার্ন হোটেল

৭.২.১। ১৮৪০ সাল থেকে সম্ভবত দেশের প্রাচীনতম এই হোটেলটি বর্তমান বাড়িতেই কাজ চালিয়ে যাচ্ছে। ১৯৮০ সালে হোটেলটিকে জাতীয়করণ করা হয়। এটিতে ২০০টির বেশি অতিথিদের বসবাসোপযোগী ঘর, ৪টি রেস্তরাঁ এবং বিভিন্ন মাপের ৪টি ব্যাঙ্কোয়েট হল রয়েছে। এখানে একটি বড় বেকারিও আছে। হোটেলটিতে প্রায় ৫৫০ জন কর্মী কাজ করেন। বাড়তি সময় কাজ করাবার দরুন খরচ কমাবার ও বিক্রি বাড়াবার সমস্ত রকম প্রচেষ্টা বর্তমান পরিচালন কর্তৃপক্ষ করা সত্ত্বেও হোটেলটির আর্থিক ফলাফল মোটেই উৎসাহব্যঞ্জক নয়। হোটেলটি বর্তমানে সব দিক থেকেই অচলতার পর্যায়ে এবং সরকারি অনুদানের ওপর ভরসা করে এটি টিকে আছে।

৭.২.২। গত পাঁচ বছরে হোটেলটির পরিচালনগত ফলাফল নিচে দেখানো হল ঃ

| | ১৯৯৪-৯৫ | ১৯৯৫-৯৬ | ১৯৯৬-৯৭ | ১৯৯৭-৯৮ | ১৯৯৮-৯৯ |
|---|---|---|---|---|---|
| ১। কক্ষ সংখ্যার ব্যবহার (%) | ৫৪.৪৪ | ৫১.৫০ | ৫৫.২০ | ৫৮.৫৯ | ৩৮.৮৮ |
| ২। মোট ব্যবসা (লক্ষ টাকায়) | ৭২৮.২২ | ৭০৯.২৩ | ৮০৫.৬৬ | ৭০৯.০০ | ৭৫৭.৫০ |
| ৩। পরিচালনা থেকে লাভ (+) ক্ষতি (—) (লক্ষ টাকায়) (সুদ থেকে উপার্জন ধরে কিন্তু সুদ ও অপচয়ের জন্য খরচ ধরার আগে) | (+) ১১৩.৩৪ | (+)৩৩.৯৩ | (+)২০.[illegible] | (—)৬৭.০০ | (—)৯১.৩৫ |
| ৪। মোট লাভ (+) মোট ক্ষতি (—) (লক্ষ টাকায়) (অপচয় ধরে ও সুদ বাবদ খরচ ধরে) | (+) ৪.৮৫ | (—)৯৫.৬৫ | (—)৮৩.৪৬ | (—)১৮১.০০ | (—)২২৭.৩৪ |

৭.২.৩। হোটেলটির কর্মচারী সমিতিগুলির সঙ্গে কথা বলে রাজ্য সরকার সম্প্রতি ব্যক্তি-মালিকানাধীন ক্ষেত্রের লগ্নির সহায়তায় হোটেলের সংস্কার ও উন্নয়নসাধনে বড়

উদ্যোগ গ্রহণ করেছে। সংবাদপত্রে প্রকাশিত বিজ্ঞাপনের উত্তরে তিনটি হোটেল সংস্থা হোটেলটির সংস্কার, মানোন্নয়ন ও পরিচালনার ব্যাপারে উৎসাহ দেখিয়েছে। বর্তমান মুহূর্তে মাত্র দুটি সংস্থা সম্ভাব্য পরিচালকের তালিকায় রয়েছে। এই ব্যাপারে বিশেষভাবে গঠিত কমিটি সংস্থাগুলি কর্তৃক প্রদত্ত প্রস্তাবের বিস্তারিত প্রযুক্তিগত এবং অর্থনৈতিক মূল্যায়ন করে দেখছে। উক্ত কমিটির সুপারিশ হাতে পাওয়ার অব্যবহিত পরেই সঠিক সংস্থাকে কাজ দেবার সিদ্ধান্ত সরকার খুব তাড়াতাড়ি নেবে।

৮। **দীর্ঘমেয়াদি পরিকল্পনা**

৮.১। পর্যটনের বিপণন ও প্রচারের জন্য দীর্ঘ সময় প্রয়োজন। এই শিল্পে, সুতরাং দরকার একটি দীর্ঘমেয়াদি নীতি ও কর্মপরিকল্পনা। মার্চ ১৯৯৭, ১৯৯৮ ও ১৯৯৯-এ আমার বাজেট ভাষণে সদস্যদের সামনে দীর্ঘমেয়াদি পরিকল্পনার একটি সামগ্রিক চিত্র তুলে ধরেছিলাম। যেহেতু উক্ত কর্মপরিকল্পনাটি ১০ বছর বা অনুরূপ সময় ধরে রূপায়িত হওয়ার জন্য তৈরি হয়েছে সেহেতু এটি পুনরায় পরবর্তী অনুচ্ছেদে তুলে ধরা হয়েছে।

৮.২। বিশ্ব ও জাতীয় পর্যটনের ছবিটি চোখের সামনে রেখে এবং ইতিমধ্যে ঘোষিত পর্যটন নীতির পর্যটন উন্নয়ন-তথা-লগ্নি পরিকল্পনা যেটা তৈরি হচ্ছে তার সঙ্গে সঙ্গতি রেখে পর্যটন বিভাগ, তার দীর্ঘমেয়াদি পরিকল্পনা হিসাবে, নিম্নে বর্ণিত চেষ্টাসমূহ চালাবে ঃ

(ক) পর্যটক ও ব্যবসায়ীদের সুবিধার্থে রাজ্যের মধ্যে বিভিন্ন জেলাসদর, গুরুত্বপূর্ণ শিল্পশহর ও তীর্থস্থানগুলিতে পর্যটক আবাস নির্মাণ।

(খ) স্থানীয় মানুষের আবেগের সঙ্গে সঙ্গতি রেখে বিষ্ণুপুর, লালবাগ, গৌড় ও পাণ্ডুয়ায় চিহ্নিত ঐতিহ্যশালী স্থানগুলির ব্যাপক উন্নয়ন।

(গ) সুন্দরবন, ডুয়ার্স এবং রাজ্যের পশ্চিমাঞ্চলের অরণ্য অধ্যুষিত এলাকায় পরিবেশ ও স্থানীয় জনসমাজের সঙ্গে সঙ্গতি রেখে পর্যটনের প্রসার। ওই সব অঞ্চলে পর্যটন প্রসারে খ্যাতনামা উপদেষ্টাদের দ্বারা প্রস্তুত পর্যটন উন্নয়ন-তথা-লগ্নি পরিকল্পনার আলোকে কাজ করা।

(ঘ) ভূমি ও ভূমিরাজস্ব, নগর উন্নয়ন এবং আবাসন বিভাগের সঙ্গে আলোচনা করে জমি চিহ্নিত করা ও কলকাতার বাড়তি ৫,০০০টি তারকাখচিত হোটেলঘর ও কেনাবেচার জায়গা, শিল্পকেন্দ্র নির্মাণে

ব্যক্তিমালিকানাধীন ক্ষেত্রের বড় মাপের লগ্নি আহ্বান করা যাতে কলকাতাকে আন্তর্জাতিক মানের শহরে ও গ্রাঁ প্রি শহরে রূপান্তরিত করা যায়।

(ঙ) কলকাতার মতো জনবহুল শহরে বসবাসকারী বিভিন্ন আয়ের লোকেদের 'শহর থেকে দূরে' পর্যটনের জন্য কলকাতার ১০০ কিমি ব্যাসার্ধের মধ্যে ৪০-৫০টি পর্যটক আবাস, ডে-সেন্টার, চড়ুইভাতির স্থান নির্মাণ।

(চ) রাজ্যের মধ্যে সড়কপথে চলাচল যাতে নিরাপদ ও সুখকর করে তোলা যায় সেই লক্ষ্যে সমস্ত জাতীয় ও রাজ্য রাজপথে ৩০-৪০ কিমি অন্তর পথিপার্শ্বস্থ পর্যটন পরিষেবা তৈরি।

(ছ) শঙ্করপুর, বকখালি, ফ্রেজারগঞ্জ ও সাগরদ্বীপে সামগ্রিক পর্যটন উন্নয়ন।

(জ) ভবিষ্যতে কর্মিদের অনুপযোগী হয়ে পড়া রোধ করতে ও রাজ্য পর্যটন ইউনিটগুলিতে পেশাদারিভাবে শিক্ষিত ও প্রশিক্ষণপ্রাপ্ত মানবসম্পদ নিশ্চিত করতে রাজ্যের গুরুত্বপূর্ণ পর্যটন কেন্দ্রগুলিতে হোটেল ও ট্রাভেল ম্যানেজমেন্ট ইনস্টিটিউট, ফুড ক্র্যাফট ইনস্টিটিউট ও ওয়াটার স্পোর্টস ইনস্টিটিউট ইত্যাদি স্থাপন করা।

(ঝ) সাধারণভাবে পর্যটকদের সুবিধার জন্য পর্যটন বিভাগ, অধিকার, নিগমের সঙ্গে রাজ্যে ও রাজ্যের বাইরে অবস্থিত পর্যটন অফিস ও পর্যটক আবাসগুলির যোগাযোগ ব্যবস্থার সম্প্রসারণ, এবং সব শেষে।

(ঞ) পর্যটন নীতির ধারাবাহিক পর্যালোচনা করা, উৎসাহদান ও ছাড়ের প্যাকেজ ও পর্যটন উন্নয়ন-তথা-লগ্নি প্রকল্প গ্রহণ যাতে দেশের দ্রুত পরিবর্তনশীল পর্যটন চিত্রের সঙ্গে তাল মিলিয়ে চলা যায় এবং পশ্চিমবঙ্গের অবস্থানকে এক আকর্ষণীয় লগ্নির ক্ষেত্র হিসেবে বজায় রাখা যায়।

৮.৩। আমি মাননীয় সদস্যদের আশ্বাস দিচ্ছি যে, ভবিষ্যতে পর্যটরে ধারাবাহিক উন্নয়নের জন্য রাজ্য পর্যটন বিভাগ বিভিন্ন ঐতিহ্যশালী স্থানের ওপর, ডুয়ার্সের চিরহরিৎ অরণ্যাঞ্চল ও তার চমৎকার বন্য পশুর অভয়ারণ্যের ওপর এবং সুন্দরবনের লবণাক্ত জলের অরণ্যের ওপর আরও বেশি জোর দেবে। পরিবেশরক্ষা সংক্রান্ত আইন কঠোরভাবে মেনে এবং একটি নির্দিষ্ট গন্তব্যের বহনক্ষমতা সম্পর্কে সচেতন থেকে যাবতীয় পর্যটন কার্যকলাপ হাতে নেওয়া হবে। আমি মাননীয় সদস্যদের এটা

জানাতে পেরে আনন্দিত যে এই লক্ষ্যে আমার বিভাগ রাজ্য সরকারের অন্যান্য বিভাগের সঙ্গে, বিশেষ করে ভূমি ও ভূমিরাজস্ব বিভাগ, বনবিভাগ ও পূর্ত বিভাগের সঙ্গে ব্যাপক বোঝাপড়ার ক্ষেত্র প্রস্তুত করতে সমর্থ হয়েছে। তাছাড়া রাজ্য পর্যটন ইউনিটগুলির কাজকর্ম নিয়ন্ত্রণের জন্য পর্যটন বিভাগ অদূর ভবিষ্যতে পর্যটন ব্যবসার আইন ও নিয়মকানুন তৈরি করতে চলেছে।

৮.৪। রাজ্য সরকার দীর্ঘমেয়াদি পরিকল্পনাকে সব ক্ষেত্র থেকে লগ্নি মারফত এবং নীতি ও পদক্ষেপের যথাযথ মিশ্রণ দ্বারা কাজে রূপায়িত করতে চায়। এইসব ক্ষেত্রগুলি হল— সরকার, সরকারি ক্ষেত্র, ব্যক্তিমালিকানাধীন ক্ষেত্র ও যৌথ ক্ষেত্র।

৮.৫। আমি আশা করি পর্যটন শিল্পের সমস্ত অংশ এবং জনগণের সক্রিয় সহযোগিতায় এবং এই সভার মাননীয় সদস্যগণের নির্দেশনায় পশ্চিমবঙ্গ তার বিপুল পর্যটন সম্ভাবনা ও সুবিধাজনক ভৌগোলিক অবস্থান নিয়ে শুধু এই দেশের নয়, সমগ্র দক্ষিণ-পূর্ব এশিয়ার পর্যটন মানচিত্রে একটি আলাদা স্থান অধিকার করতে পারবে।

## DEMAND No. 85

### Major Head : 3454—Census, Surveys and Statistics

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 59,94,54,000 only be granted for expenditure under Demand No. 85, Major Head : "3454—Census, Surveys and Statistics" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 19,78,20,000 already voted on account)

## DEMAND No. 86

### Major Head : 3456—Civil Supplies

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 9,71,33,000 only be granted for expenditure under Demand No. 86, Major Head : "3456—Civil Supplies" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 3,20,54,000 already voted on

account)

(Budget Speech of Shri Kalimuddin Shams on Demand No. 54 Printed along with Budget Speech on Demand No. 86 was taken as read)

## DEMAND No. 87

### Major Heads : 5465—Investments in General Financial and Trading Institutions and 7456—Loans for General Financial and Trading Institutions

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 13,80,00,000 only be granted for expenditure under Demand No. 87, Major Heads : "5465—Investments in General Financial and Trading Institutions and 7456—Loans for General Financial and Trading Institutions" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 4,55,40,000 already voted on account)

Budget Speech of Shri Bidyut Ganguli on Demand No. 87 Printed along with Budget Speech on Demand No. 24 was taken as read.

## DEMAND No. 88

### Major Head : 3475—Other General Economic Sevices

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 7,40,46,000 only be granted for expenditure under Demand No. 88, Major Head : "3475—Other General Economic Sevices" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 2,44,35,000 already voted on account)

Budget Speech of Shri Bidyut Ganguli on Demand No. 88 Printed

along with Budget Speech on Demand No. 24 was taken as read.

**DEMAND No. 89**

**Major Head : 2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 41,77,09,000 only be granted for expenditure under Demand No. 89, Major Head : "2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 13,78,44,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Manabendra Mukherjee on Demand Nos. 89 & 82 was taken as read)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

২০০০-২০০১ সালের ব্যয় নির্বাহের জন্য রাজ্যপালের সুপারিশ অনুযায়ী আমি প্রস্তাব করতে চাই যে ৮৯ নং দাবির অন্তর্গত "২২১৫—জল সরবরাহ ও অনাময় (বায়ু ও জল দূষণ রোধ)" এই মুখ্যখাতে ইতি পূর্বে ভোট অন্ অ্যাকাউন্টে গৃহীত ১৩,৭৮,৪৪,০০০ (তেরো কোটি আটাত্তর লক্ষ চুয়াল্লিশ হাজার) টাকা সহ মোট ৪১,৭৭,০৯,০০০ (একচল্লিশ কোটি সাতাত্তর লক্ষ নয় হাজার) টাকা এবং ৮২ নং দাবির অন্তর্গত "৩৪২৫—অন্যান্য বৈজ্ঞানিক গবেষণা" এই মুখ্যখাতে ইতিপূর্বে ভোট অন্ অ্যাকাউন্টে গৃহীত ২,৯৯,৬৪০ (দুই লক্ষ নিরানব্বই হাজার ছয়শত চল্লিশ) টাকা সহ মোট ৯,০৮,০০০ (নয় লক্ষ আট হাজার) টাকা বরাদ্দ মঞ্জুর করা হোক।

**পরিবেশ নীতি এবং পরিবেশ দপ্তরের তৎপরতা**

১৯৯৫ সালে রাজ্য সরকার পরিবেশ ও প্রাকৃতিক সম্পদ সংরক্ষণের নীতি ঘোষণা করেছেন। এই নীতির মূল সূত্রগুলি হল ঃ

- দূষণের মাত্রা প্রস্তাবিত সীমার মধ্যে রাখার জন্য আরও সচেষ্ট হতে হবে।
- সংগঠিত শিল্পের দূষণ একটি দশ বছরের কর্মসূচি অনুযায়ী মোকাবিলা করা

হবে।

- নদী, জলধার, জলাশয় ও জল বিভাজিকা সংরক্ষিত হবে।
- উপকূলবর্তী অঞ্চলের সংরক্ষণ এ অঞ্চলের ব্যবস্থাপনার ধারা অনুযায়ী পরিকল্পিত হবে।
- বনায়ন, অনুর্বর জমির উন্নতিসাধন, জীববৈচিত্র বৃদ্ধি এবং বন্যপ্রাণী রক্ষার কাজ দ্রুততর করা হবে।
- শহরের পরিবেশ উন্নয়নের কর্মপরিকল্পনা পর্যায়ক্রমে গৃহীত হবে।
- নতুন শিল্প স্থাপনে ও নতুন পরিকাঠামো ব্যবস্থা গ্রহণের আগে পরিবেশের উপর তার প্রভাবের মূল্যায়ন দেখে স্থির করা হবে।
- জল ও বর্জ্য পদার্থের সঠিক ব্যবস্থার নিশ্চিত করতে চাহিদা নিয়ন্ত্রণ ও পূর্ণব্যবহারের উপর বিশেষ গুরুত্ব দিতে হবে।
- সরকার, শিল্প, শিক্ষা প্রতিষ্ঠান ও বেসরকারি প্রতিষ্ঠানগুলির মধ্যে কার্যকর সম্পর্ক গড়ে তোলায় গুরুত্ব দিতে হবে।
- পরিবেশ ও প্রাকৃতিক সম্পদের সংরক্ষণ সংক্রান্ত নীতি ও আইনের সরলীকরণ করা হবে।
- পরিবেশ সচেতনতা বৃদ্ধির জন্য এবং সরকারের বিভিন্ন দপ্তরের কাজের সমন্বয়ের জন্য ব্যবস্থা নেওয়া হবে।
- পরিবেশ নীতির রূপায়ণে রাজ্য সরকার জাতীয় ও আন্তর্জাতিক অর্থ সাহায্যের সম্ভাবনা খতিয়ে দেখবেন।

উল্লেখিত নীতির পরিপ্রেক্ষিতে প্রায় প্রত্যেকটি দিকেই যথোপযুক্ত ব্যবস্থা নেওয়া শুরু হয়েছে। বিশেষভাবে গুরুত্ব পেয়েছে দূষণ নিয়ন্ত্রণ এবং পরিবেশ অবনয়ন রোধের কাজ এবং সেই সাথে প্রাকৃতিক সম্পদের সদ্ব্যবহার ও সংরক্ষণের কাজ। উন্নয়নমুখী ও পরিবেশমুখী ধারার মিলনসাধনের উদ্যোগে এই দপ্তরের প্রধান লক্ষ্য। পরিবেশ সংক্রান্ত নিয়মবিধির প্রয়োগ ছাড়াও জনসাধারণের চেতনার জাগরণও এক্ষেত্রে সমানভাবে গুরুত্বপূর্ণ। শিল্প প্রতিষ্ঠানের তরফ থেকে স্বতঃপ্রণোদিত নিয়মানুগত্য এবং উন্নততর প্রচেষ্টায় উৎসাহিত করাই আমাদের উদ্দেশ্য। এই কারণেই চেতনার প্রসার পরিবেশ উন্নয়নের একটি প্রধান কর্মকান্ড।

**বায়ু দূষণ**

আমাদের মতো উন্নয়নশীল দেশে বায়ু দূষণ একটি প্রধান সমস্যা হিসেবেই পরিগনিত হয়। বায়ু দূষণ রোধের কর্মসূচি স্থির করার জন্য বায়ু দূষণের মাত্রা নির্ণয় করার কাজটি অত্যন্ত জরুরি। এই নজরদারির কাজে পরিমাণ কেন্দ্র স্থাপনের ব্যাপারটি বিশেষ গুরুত্ব পেয়েছে। কলকাতা শহরে এই মুহূর্তে ২১টি পরিমাপ কেন্দ্র আছে। এছাড়াও সারা পশ্চিমবঙ্গে আরও অনেকগুলি পরিমাপ কেন্দ্র স্থাপন করা হয়েছে। যেমন—হাওড়া, দুর্গাপুর, হলদিয়া, শিলিগুড়ি, খড়গপুর, আসানসোল ইত্যাদি। মালদা, কৃষ্ণনগর,. বর্ধমান প্রভৃতি শহরগুলিতেও পরিমাপের পদক্ষেপ নেওয়া হয়েছে। সারা রাজ্যে এই মুহূর্তে পরিমাপ কেন্দ্রের সংখ্যা ৬২।

কলকাতার বাতাসে ভাসমান কণা (এস. পি. এম.) শ্বাসযোগ্য ভাসমান কণা (পি. এম.$_{১০}$), সালফার—ডাই-অক্সাইড, নাইট্রোজেন অক্সাইড, লেড, কার্বনমনোক্সাইড এবং ওজোনোর পরিমাপ করা হয়। বাতাসে ভাসমান কণার ও শ্বাসযোগ্য ভাসমান কণার (পি. এম.$_{১০}$) উপস্থিতির হিসেবে শহরের বাতাস এখনও অত্যন্ত দূষিত হিসেবে চিহ্নিত। ভাসমান কণার মধ্যে পি. এম.$_{১০}$-ই (যে সব ভাসমান কণার ব্যাস মাইক্রণের কম) বেশি ক্ষতিকারক। পি. এম.$_{১০}$-এর বাৎসরিক গড় ধীরে ধীরে কমছে। ১৯৯৭, ১৯৯৮ ও ১৯৯৯-এর মান দাঁড়িয়েছে ঘন মিটার প্রতি যথাক্রমে ১৭৬, ১৬৬ ও ১৩৩ মাইক্রোগ্রাম। ১৯৯৯ সালে শীতকালের গড় বর্ষাকালের গড়ের (৬০ মাইক্রোগ্রাম প্রতি ঘন মিটার) তুলনায় চার গুণ বেশি ছিল। কলকাতার বাতাসে ভাসমান কণার দশ শতাংশ জৈব পদার্থ যা বেঞ্জিনে দ্রবীভূত হয় এবং এই মাত্রাটি যথেষ্ট বেশি। এরই একটি অংশ হল পলি অ্যারোমেটিক হাইড্রোকার্বন এবং তা অত্যন্ত ক্ষতিকারক। এর মধ্যে কিছু যৌগ আছে যা ক্যানসার রোগের কারণ হতে পারে। বাতাসে সালফার-ডাই-অক্সাইডের এবং নাইট্রোজেন-ডাই-অক্সাইডের পরিমাণের বর্ষিক গড় নির্দিষ্ট মাত্রার মধ্যেই থাকছে তবে কার্বনমনোক্সাইডের মাত্রা বাড়ছে। এছাড়াও বাতাসে ওজোনের মাত্রাও বেশি। তবে সীসার মাত্রা ক্রমশ কমে আসার কথা।

বাতাসে দূষণের ঘনত্বের মাপজোক ছাড়াও আরও সরাসরিভাবে মানুষের শ্বাস অঙ্গের ওপর ক্ষয়ক্ষতির পরিমাপ করার একটি পদ্ধতি শুরু করা হয়েছে। চিত্তরঞ্জন ন্যাশনাল ক্যানসার ইনস্টিটিউট ও কলকাতা বিশ্ববিদ্যালয়ের যৌথ প্রয়াসে ও এই দপ্তরের অর্থানুকূল্যে একটি গবেষণার ফলে দেখা যায় যে, অপেক্ষাকৃত কম দূষিত এলাকার তুলনায় কলকাতার মানুষের শ্বাসঅঙ্গ আটগুণ বেশি (বায়ু দূষণ ঘটিত কারণে) আঘাতপ্রাপ্ত। কফ্ পরীক্ষা করে এলভিওলার ম্যাক্রোফাজের সংখ্যা গুণে এই সিদ্ধান্তে পৌঁছানো গেছে। শীতকালেই শতকরা ৮০ ভাগ শহরবাসীই শ্বাসপ্রশ্বাসের গোলমালে ভোগেন। সে তুলনায়

বর্ষাকালে শতকরা ৪০ ভাগ মানুষ কষ্ট পান। এছাড়াও মানবশরীরে দীর্ঘস্থায়ী ক্ষতির ইঙ্গিতও পাওয়া গেছে।

হিসেব করে দেখা গেছে যে, কলকাতার বায়ু দূষণের ৪৮ ভাগ উৎপন্ন হয় কলকারখানায়, ৫০ ভাগ গাড়ির ধোঁয়ায় আর বাকিটা বাড়িঘরের জ্বালানি থেকে। কলকাতা মহানগরীর মধ্যে ৭,০০০-এর ওপর রেজিস্ট্রিকৃত কারখানা আছে এবং ৩৫,০০০ ক্ষুদ্র ও কুটির শিল্প আছে। এর মধ্যে ১১০টি কারখানা খুব বেশি মাত্রায় বায়ু দূষণ করে। ৫টি তাপবিদ্যুৎ কেন্দ্রকে এ অঞ্চলে সর্বাধিক দূষণের উৎস হিসেবে চিহ্নিত করা যায়। এই কেন্দ্রগুলিতে সর্বমোট প্রায় ৯,০০০ টন কয়লা প্রতি দিন জ্বালানো হয় এবং তা থেকে প্রতিদিন প্রায় ৩,০০০ টন ছাই তৈরি হয়। এছাড়াও অন্যান্য কারখানা থেকে দূষিত পদার্থ বাতাসে যুক্ত হয়। ছোট ছোট রোলিং মিল, ফাউন্ড্রি ও সীসা গলানো কারখানা থেকে সৃষ্ট বায়ু দূষণ আমাদের উদ্বেগের কারণ। এছাড়াও শহরে বা শহরের পাশে সমস্যার কারণ ঘটায় এনোডাইজিং ও গ্যালভানাইজিং শিল্প, অ্যাসিড তৈরির কারখানা, কাঁচ ও সেরামিক শিল্প, ব্যাটারি তৈরির কারখানা, রবার এবং প্লাস্টিক তৈরির কারখানা ডাইং এবং ব্লিচিং, প্লাইউড ও ল্যামিনেশন ও আরও কয়েক ধরনের উদ্যোগ। ১৯৮৯-৯০ সালে কলকাতায় শিল্পজাত বায়ু দূষণের পরিমাণ ছিল গড়ে প্রতিদিনে ৪২০ টন। অনুমান করা হয় যে, এই উৎস থেকে বায়ু দূষণের পরমাণ মোটামুটিভাবে এইখানেই স্থিতিশীল হয়েছিল এবং তারপর ক্রমশ কমতে আরম্ভ করেছে। রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ সিদ্ধান্ত নিয়েছে যে, এই অঞ্চলে কোনও মিউনিসিপ্যালিটির মধ্যেই নতুনভাবে দূষণকারী শিল্পস্থাপনের অনুমতি দেবে না। অতিরিক্ত দূষণকারী কারখানাগুলি চিহ্নিত করা হয়েছে এবং তাদের উপর কঠোরভাবে নজরদারির দায়িত্ব পালিত হচ্ছে। এই কারখানাগুলির অধিকাংশই দূষণ নিয়ন্ত্রণকারী ব্যবস্থা সংযুক্ত করেছে। জ্বালানির পরিবর্তন এবং অন্যান্য উন্নত পদ্ধতির অবলম্বনেও কিছু ভাল ফল পাওয়া যাচ্ছে।

যদিও অবস্থার কিছু উন্নতি হয়েছে কিন্তু নিশ্চিন্ত হবার কোনও সুযোগ নেই। সমগ্র রাজ্যকে তাই এখন ১৯৮১ সালের বায়ু দূষণ আইনের আওতায় আনা হয়েছে। নতুন শিল্প কোথায় বসবে এই সংক্রান্ত বিধিনিষেধ অনেকটাই জোরদার করা হয়েছে। 'সবুজ' বা দূষণ সৃষ্টি করে না এমন শিল্পের ক্ষেত্রে প্রথাকরণ অনেক সহজ করা হচ্ছে। এখন থেকে একজন শিল্পোদ্যোগী যদি এ ধরনের কারখানা স্থাপন করতে চান তবে তিনি অনুমতি পেতে পারবেন জেলা শিল্পকেন্দ্রের জেনারেল ম্যানেজারের (সাধারণ পরিচালক) কাছ থেকে। এই আধিকারিক পদমর্যাদা বলে রাজ্য দূষণ পর্যদের আধিকারিকও বটে। এটি 'এক জানালায় সব কাজ' এই চিন্তাধারার সাথে সঙ্গতিপূর্ণ। এছাড়াও ক্ষুদ্র ও কুটির শিল্পের ক্ষেত্রে আরও কিছু প্রথাগত সরলীকরণ করা হয়েছে। অপরদিকে সারা রাজ্যে

প্রায় ২২০টি অতিরিক্ত দূষণকারী কারখানা চিহ্নিত করা হয়েছে এবং এদের ওপর কড়া নজরদারি মোতায়েন করা হয়েছে। এটা আশার কথা যে, এদের অধিকাংশই দূষণ নিয়ন্ত্রণের ব্যবস্থা সংযুক্ত করেছে। তা সত্ত্বেও এদের অনেকেই দূষণ সংক্রান্ত নির্দিষ্ট মাত্রা মেনে চলতে পারছে না। এই কারণে এই সমস্ত কারখানায় একটি বিস্তারিত নির্দেশনামা পাঠানো হয়েছে যাতে এদের ক্ষেত্রে দূষণের পরিমাণ নির্দিষ্ট মাত্রার মধ্যেই সীমাবদ্ধ রাখা যায়। দূষণকারী ক্ষুদ্রশিল্পের প্রায় ২০টি গুচ্ছ চিহ্নিত করা হয়েছে। সরকার এবং দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের যৌথ প্রচেষ্টায় প্রয়োজনীয় আলোচনা, উপদেশ ও কারিগরি সমাধানের সাহায্যে এই গুচ্ছগুলির অবস্থা উন্নত করার চেষ্টা চলছে। বায়ু দূষণের সমস্যার মোকাবিলায় কিছু কিছু ক্ষেত্রে প্রস্তাবিত দূষণের মাত্রা আরও কঠোর করার কথাও ভাবা হচ্ছে। উন্নতমানের জ্বালানির ব্যবহার কিছু কিছু ক্ষেত্রে বাধ্যতামূলক করার কথা ভাবা হচ্ছে। নিয়মাবলী কঠোরভাবে কার্যকর করার জন্য প্রয়োজনে কারখানা বন্ধের নির্দেশ, ব্যাঙ্ক গ্যারান্টি আরোপ ও বিশেষ ক্ষেত্রে জরিমানার ব্যবস্থা করা হচ্ছে। অপরদিকে সরকার ও রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ সর্বদাই বিভিন্ন শিল্প সংগঠন ও চেম্বার অফ্ কমার্সের সাথে যোগাযোগ রেখে চলেছেন যাতে কলকারখানাগুলি দূষণবিধির প্রতি স্বেচ্ছানুগত্য এবং ততোধিক উৎকর্ষতা পালনে এগিয়ে আসে।

পরিবহনের ক্ষেত্রে কিছু পরিস্থিতি অন্যরকম। কলকাতায় ১৯৯৯ সালের মার্চ মাস পর্যন্ত নথিভুক্ত গাড়ির সংখ্যা ছিল প্রায় সাত লাখ। ১৯৮২-৮৩ সালের তুলনায় এই সংখ্যা আড়াই গুণ বেশি। এর মধ্যে দু'চাকার গাড়ি হল শতকরা ৪৫ ভাগ। এছাড়াও ৩৬ ভাগ হল মোটর গাড়ি। আর আছে ৬১,০০০ ট্রাক বা ডেলিভারি ভ্যান, ২৪,০০০ ট্যাক্সি, ১০,০০০ অটোরিক্সা (নথিভুক্ত), ৭,৬০০ বাস এবং ১,১০০ মিনিবাস। হিসেবে অনুযায়ী শতকরা ৫৬ ভাগ মোটর গাড়ি, ৫৫ ভাগ ট্রাক, ৫৬ ভাগ বাস, ৪৬ ভাগ ট্যাক্সি এবং ২৫ ভাগ দু'চাকা গাড়ির বয়স পনেরো বা ততোধিক। সাধারণভাবে গাড়ির সংখ্যা বাড়ছে অথচ পুরানো গাড়ি রাস্তা থেকে অবসর নিচ্ছে না বললেই হয়। নতুন গাড়িতে উন্নততর ইঞ্জিন ও তেলের গুণমানের উন্নতির ফলে অবস্থা কিছুটা ভালর দিকে গেছে, কিন্তু এর প্রভাব ক্ষতিকারক কারণগুলির প্রভাব ছাপিয়ে যাওয়ার পক্ষে যথেষ্ট নয়। বর্তমান কলকাতা শহরে পরিবহন ক্ষেত্রে প্রতিদিন বায়ুতে ৪৮৪টি দূষণ যুক্ত হয়। ১৯৮৭-৮৮ সালে এর পরিমাণ ছিল প্রতিদিন ৩১০ টন। এই মাত্রা গাড়ির সংখ্যা বাড়ার সাথে তাল মিলিয়ে বাড়তে থাকবে। পরিবহন ক্ষেত্রে মূল দূষণগুলি হল কার্বনমনোক্সাইড, হাইড্রোকার্বন ও নাইট্রোজে অক্সাইড যার পরিমাণ কলকাতার বাতাসে যথাক্রমে ৬৫, ১৬, ও ১৭ ভাগ। ১৯৯৯ সালে রাস্তায় (১.২ মিটার উচ্চতায়) দুষণের পরিমাপ করে দেখা গেছে যে, ভাসমান কণার পরিমাণ বায়ু-পরিবেশ স্তরের তুলনায় প্রায় দ্বিগুণ। এছাড়া অন্যান্য দূষণগুলি বায়ু-পরিবেশ স্তরের মানের প্রায় দেড়গুণ। কিছুদিন আগে হিসেব

করে দেখা গেছে যে, ভিড়ের সময় শহরের মধ্যে যদি গাড়ি করে যাওয়া হয় তবে গাড়ির মধ্যে দূষণের মাত্রা বাইরের মাত্রা থেকে কয়েকগুণ বেশি পাওয়া যায়।

শহরে যে সাত কোটি যাত্রী সফর (প্যাসেঞ্জার ট্রিপ) হয় তার শতকরা ৪৩ ভাগ হয় বাসে আর দ্রুত বেড়ে ওঠা অটোরিক্সা বহন করে ১৫.৫ শতাংশ। গাড়ির সংখ্যার ৮০ শতাংশ (ব্যক্তিগত গাড়ি, লাক্সারি ট্যাক্সি ও মোটর সাইকেল ধরে) মাত্র ১০ শতাংশ যাত্রী বহনের দায়িত্ব নেয়। অথচ সর্বমোট গাড়ির মাত্র ২ শতাংশ বাস আর তাতে শতকরা ৪৩ ভাগ যাত্রী যাতায়াত করেন। এছাড়া শতকরা সাড়ে সাত ভাগ যাত্রী ওঠেন ট্যাক্সিতে (সমগ্রের ৪.৮ ভাগ)। আর ১৭ শতাংশ যাত্রী ব্যবহার করেন রেল পরিবহন।

পরিবহন ব্যবস্থা উন্নতিসাধনে প্রয়োজন গণপরিবহন ব্যবস্থার উন্নতি। আদতে সুষ্ঠু পরিবহনের ভবিষ্যত কি হবে তা নির্ভর করবে আমাদের অর্থনৈতিক ক্ষমতা আর চাহিদার তাগিদের মধ্যে বোঝাপড়ার ওপর। পরিবহনের উন্নতি হলে শহরের বাতাসে দূষণের মাত্রা কমবে।

গাড়ির দূষণের মাত্রা নিয়ন্ত্রিত হয় তার নির্গমন নলের প্রবাহ মেপে। তবে এই ব্যবস্থা অনেকটাই জোরদার করা প্রয়োজন এবং তা সহজ কাজ নয়। গত ১লা নভেম্বর, ১৯৯৯ থেকে কলকাতা মহানগরী অঞ্চলে ব্যক্তিগত গাড়ির ক্ষেত্রে (যা কিনা ব্যবসায়ীক কাজে ব্যবহৃত হয় না) ইন্ডিয়া ২০০০ বিধি (সাধারণভাবে ইউরো-১ এর সমতুল্য) চালু হয়েছে। এখানে বলা প্রয়োজন যে মাননীয় সুপ্রিম কোর্টের নির্দেশে নতুন গাড়ির জন্য একই ধরনের বিধি দিল্লিতে এবং মাননীয় হাইকোর্টের নির্দেশে মুম্বাই শহরে চালু করা হয়েছে। আমাদের রাজ্যে অবশ্য রাজ্য সরকার এবং পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ এই নিয়মবিধি আরোপ করেছেন। এরপর যাত্রীবাহী গানির জন্য আরও উন্নত নিয়মবিধি 'ভারত দ্বিতীয় পর্যায়' বা ইউরো-২ চালু হওয়ার কথা ২০০০-২০০১ সালে। এর সার্থক প্রয়োগ নির্ভর করবে তেলের মানের উপযুক্ত উন্নতির উপর। এই ব্যাপারটি তেল কারখানাগুলির সাথে আলোচিত হচ্ছে।

বর্তমানে এ রাজ্যে কোনও পেট্রোলেই সীসা নেই। এরফলে বায়ুবাহিত সীসার ক্ষতি থেকে মানুষ অনেকেই মুক্তি পাবে। একইভাবে গত দুই বছরের মধ্যে ডিজেলে গন্ধকের পরিমাণ শতকরা ১ ভাগ থেকে নামিয়ে ০.২৫ ভাগে নিয়ে যাওয়া হয়েছে। চেষ্টা হচ্ছে গন্ধকের পরিমাণ আরও কমানোর। এছাড়াও আরও কিছু ব্যবস্থা নেওয়ারও চেষ্টা করা হচ্ছে। তরল পেট্রোলিয়াম গ্যাস (এল. পি. জি.) পুরানো গাড়ির দূষণ কমাতে খুব কাজে দেবে। এ ব্যাপারটি যেহেতু এখনও আইনসঙ্গত নয় তাই কেন্দ্রীয় সরকারের সাথে এ নিয়ে কথা হচ্ছে।

গুরুত্বপূর্ণ চৌরাস্তার কাছে বেশ কয়েকটি রাস্তা চওড়া করা হয়েছে। কয়েকটি উড়ালপুলও তৈরি হয়েছে। এছাড়াও রাস্তা থেকে দখলকারিদের সরিয়ে এবং যান চলাচলের উন্নত পরিকল্পনায় রাস্তায় গাড়ির গতিবেগ বেড়েছে। এর ফলে গাড়ির দূষণ কমেছে। অপরপক্ষে পুরানো গাড়ি রাস্তা থেকে সরানোর কাজে যথাবিহিত বাধা পাওয়া গেছে।

উন্নয়নশীল দেশে বায়ু দূষণের একটি ক্ষেত্রে তেমন গুরুত্ব দেওয়া হয়নি। এই ক্ষেত্রটি হল ঘরের ভিতরের বায়ু দূষণ। শহরে, বিশেষত, গরিব মানুষদের বাসস্থানে, বদ্ধ ঘর, হাওয়া চলাচলের অসুবিধা আর দূষণকারী জ্বালানির ব্যবহার খুবই সমস্যার সৃষ্টি করে। বাইরের বাতাসও যথেষ্ট দূষিত। সব মিলিয়ে এক অত্যন্ত কঠিন পরিস্থিতির সৃষ্টি হয়। গ্রামাঞ্চলেও সমস্যাটি তীব্র কারণ কম দূষণকারী জ্বালানি সেখানে বিশেষ পাওয়াই যায় না। যে সকল মহিলা রান্না করেন এবং শিশু ও বৃদ্ধরা এই অবস্থার কুফল বেশি ভোগ করেন। গ্রামাঞ্চলে কাঠ জ্বালিয়ে রান্নার সময় রান্নাঘরের ভাসমান কণার সংখ্যা সাধারণভাবে বাইরের বাতাসের থেকে প্রায় দশগুণের বেশি হতে পারে। কলকাতা শহরে কয়লার ব্যবহার অনেক কমে গেছে। ১৯৭৬-৭৭ সালে যেখানে শতকরা ৭৭ ভাগ পরিবার কয়লার ব্যবহার করতেন জ্বালানি হিসেবে, তা কমে শতকরা ১০.৫-এ নেমে এসেছে ১৯৯৬ সালে। একইভাবে সমগ্র কলকাতা মহানগরী অঞ্চলে এই হিসাবে শতকরা ৯১ ভাগ থেকে নেমে ২৭.৫ ভাগে দাঁড়িয়েছে। অন্য জায়গায় গবেষণায় আবার এও দেখা গেছে যে, জ্বালানির পরিবর্তন সর্বক্ষেত্রেই বাড়ির ভিতরের দূষণ কমায় না। গবেষণার কাজ চলছে।

**জল দূষণ**

জল দূষণের মূল উৎস হল কলকারখানা ও বসতি অঞ্চল। কলকাতা মহানগরী অঞ্চলে সবকটি বড় শহরগুলি গঙ্গ/হুগলি নদীর ধারে অবস্থিত। এই শহরগুলি থেকে নির্গত দূষণের মাত্রা কমানোর জন্য গঙ্গা অ্যাকশন্ প্ল্যান (প্রথম পর্যায়) শুরু হয়েছিল। বাকি শহরগুলির জন্য দ্বিতীয় পর্যায়ের কাজ শুরু হতে চলেছে।

কলকাতা শহরের অধিকাংশ ময়লা জলই অবশ্য শহরের পূর্বদিকের জলাভূমিতে পৌঁছায় এবং উপযুক্তভাবে পরিশোধিত হয়। পূর্ব কলকাতার এই জলাভূমি ময়লা জল পুর্ণব্যবহার ও পরিশোধনের এক অসাধারণ দৃষ্টান্ত। এখানে ময়লা জলকে রসদ হিসেবে ব্যবহার করে পরিশোধন বাবদ এক বিরাট ব্যয়ের হাত থেকে শহরকে বাঁচানো হয় এবং একই সাথে প্রচুর পরিমাণে সব্জি ও মাছ উৎপাদন হয়। বড় শহরের পাশে যে কোনও উন্মুক্ত এলাকার মতোই এই অঞ্চলটিও বাড়ি তৈরির বা কারখানা তৈরির চাপে আছে। রাজ্য সরকার এক্ষেত্রে এই জলাভূমি অঞ্চলটি সংরক্ষণের প্রচেষ্টা চালিয়ে যাবে। এখানকার পদ্ধতির উপর ভিত্তি করে গঙ্গা অ্যাকশন প্ল্যানের আওতায় তিনটি শহরের

ময়লা জল পুর্ণব্যবহার ও পরিশোধনের প্রকল্প রূপায়িত হয়েছে। এই পদ্ধতির একটি মূল সার্থকতা হল এই যে, এক্ষেত্রে ক্ষতিকারক জীবাণুর সংখ্যা অনেক কমানো যায় যা কিনা প্রচলিত পরিশোধনাগারে সম্ভব হয় না। এটা আনন্দের বিষয় যে, পূর্ব কলকাতার এই পদ্ধতি দেশের অন্যান্য রাজ্যেও গৃহীত হচ্ছে। গ্রামাঞ্চলে অনাময় ব্যবস্থার উন্নতিতে রাজ্য সরকার যথেষ্ট সার্থকতা অর্জন করেছে।

কলকারখানার ক্ষেত্রে জল দূষণ নিয়ন্ত্রণের কাজ বায়ুদূষণের নিয়ন্ত্রণের পথ ধরেই এগিয়ে চলেছে। সর্বাধিক দূষণকারী কারখানাগুলি হুগলি এবং দামোদর নদীর ধারে অবস্থিত। ১০১টি এ ধরনের কারখানা চিহ্নিত করা হয়েছে। এর মধ্যে প্রায় সবগুলিই দূষণ নিয়ন্ত্রণ পদ্ধতি সংযুক্ত করেছে।

এই পরিশোধনাগারগুলি অবশ্য সবসময় ভালভাবে কাজ করে না যার ফলে দূষণের মাত্রা আশানুরূপ কমে না। দূষণের প্রস্তাবিত মান বজায় রাখার জন্য এসব ক্ষেত্রে প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়ার এবং কয়েকটি বিশেষ নির্দেশাবলী মেনে চলার নির্দেশ দেওয়া হয়েছে। এই ধরনের কারখানাগুলিকে কড়া নজরদারির মধ্যে রাখা হয়েছে এবং দূষণকারীর উপর ব্যয়ভার চাপানোর নীতি প্রযুক্ত হচ্ছে। উপযুক্ত ক্ষেত্রে কঠোর আইনি ব্যবস্থা নেওয়া হয়েছে। রাজ্য সরকার এবং রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ সর্বদাই শিল্প সংগঠনগুলির সঙ্গে কার্যকর আলোচনা চালিয়ে স্বেচ্ছায় প্রস্তাবিত দূষণ মাত্রার প্রতি আনুগত্যের দৃষ্টান্ত স্থাপনের কাজে সাহায্য করছেন। ক্ষুদ্রশিল্পের ক্ষেত্রে বায়ু দূষণ নিয়ন্ত্রণে যে পদ্ধতির কথা উল্লেখ করা হয়েছে এখানেও তাই অনুসরণ করা হচ্ছে।

গঙ্গা/হুগলি নদীর জলের গুণাগুণ প্রতি বছর বহরমপুর থেকে ডায়মন্ডহারবারের মধ্যে কয়েকটি পরিমাপ কেন্দ্রে মাপজোক করে দেখা হয়। সাধারণভাবে এই জলে দ্রবীভূত অক্সিজেনের পরিমাণ বেশ ভাল এবং বি. ও. ডি. (বায়োকেমিক্যাল অক্সিজেন ডিমান্ড) পরিমাণও প্রস্তাবিত মাত্রার মধ্যে থাকে। এ থেকে বোঝা যায় যে নদীর জলের অবস্থা যথেষ্ট সুস্থিত এবং জলজ প্রাণীর বেঁচে থাকার পক্ষে তেমন কোনও সমস্যা নেই। তবে মোট কলিফর্মের সংখ্যা প্রস্তাবিত মাত্রার অনেক বেশি থেকে যাচ্ছে।

এই দপ্তর থেকে অজয়, ময়ূরাক্ষী, জলঙ্গী ও তোর্‌সা নদীর জলের গুণমান পরীক্ষা করার কাজ শুরু হয়েছে। এই কাজটি এখনও শেষ হয়নি এবং আরও কয়েকটি নদীর কাজ পরের আর্থিক বছরে শুরু হবে।

কলকাতা শহরে যে দুটি প্রধান খাল আছে তাদের নাম হল টালির নানা ও বেলেঘাটা খাল। এই খাল দুটি এবং শহরের পার্শ্ববর্তী কৃষ্ণপুর ও বাগজোলা খালের জলের গুণমান উদ্বেগের কারণ হিসেবেই থেকে যাচ্ছে। টালির নালার একটি অংশ গঙ্গা

অ্যাকশন প্ল্যানের আওতায় পড়েছে। অন্যান্য খালগুলির উন্নয়নের জন্যও সমীক্ষা হয়েছে। কিন্তু এ কাজে প্রচুর অর্থের প্রয়োজন। কলকাতা শহরের দুটি প্রধান জলাশয়ের (সুভাষ সরোবর ও রবীন্দ্র সরোবরের) মধ্যে সুভাষ সরোবরের জলের গুণমান পরীক্ষা করা হয়েছে। এটির উন্নতির জন্য এই দপ্তর কিছু ব্যয় বরাদ্দের ব্যবস্থা করেছে। রবীন্দ্র সরোবরের জলের মান পরীক্ষার কাজ এবং আরও কয়েকটি জলাশয়ের জলের মান পরীক্ষার কাজও শুরু হতে চলেছে। এ রাজ্যের বড় জলাশয়গুলি নিয়ে ইনস্টিটিউট অফ্ ওয়েটল্যান্ড ম্যানেজমেন্ট অ্যান্ড ইকোলজিক্যাল ডিজাইনের উদ্যোগে একটি বিস্তারিত সমীক্ষা হয়েছে।

এ রাজ্যে ভূগর্ভস্থ জলে আর্সেনিক দূষণ একটি মূল সমস্যা হিসেবে দেখা দিয়েছে। বিস্তারিত সমীক্ষা এবং সমস্যা থেকে নিস্তার পাবার পদ্ধতি নিয়ে জনস্বাস্থ্য দপ্তর কাজ করে চলেছে। আমরা জানি যে, অতিরিক্ত পরিমাণে ভূগর্ভস্থ জল তুলে নেওয়ার ফলে জলস্তর নেমে যায় এবং কঠিন সমস্যার সৃষ্টি হয়। এটাও মনে রাখা দরকার যে, বর্তমান শতাব্দীতে জলের সমস্যাই একটি প্রধান সমস্যা হিসেবে দেখা দিতে পারে। এই মুহূর্তে নদীতে যথেষ্ট পরিমাণে জল থাকার দরুন এই সমস্যা দৃশ্যমান হওয়া শক্ত। তবে পৃথিবীর বিভিন্ন দিকে এবং আমাদের দেশেরই কয়েকটি রাজ্যে এই সমস্যা যথেষ্ট মাথা চাড়া দিয়ে উঠেছে। এই কারণে জলসম্পদের সদ্ব্যবহার ও সংরক্ষণের ওপর যথেষ্ট গুরুত্ব দেওয়া প্রয়োজন। কলকাতার জল সরবরাহ ব্যবস্থায় প্রচুর পরিমাণে জল নষ্ট হয়। এটি একটি জটিল সমস্যা। কৃষিক্ষেত্রে যে প্রভূত পরিমাণে জল নষ্ট হয় তা আমাদের নজরে এখনও আসে না। এছাড়া জল সংরক্ষণের বিষয়ে কয়েকটি বিশেষ ক্ষেত্র হল রাজ্যের উত্তরাঞ্চলে নদী তল উঁচু হয়ে যাওয়া, গঙ্গা পদ্মার ভাঙন, হুগলি নদীতে গ্রীষ্মকালে জলের স্বল্পতা, বিপন্ন পূর্ব কলকাতার জলাভূমি, কলকাতার ময়লা জল নির্গমনের পথ কুলটিগাং পলিতে ভরাট হয়ে ওঠা।

**শব্দ দূষণ**

উৎসবের সময়ে কলকাতা বা রাজ্যে অন্যান্য জায়গাতে শব্দ সহ্যের সীমা ছাড়িয়ে যায়। বর্তমান সরকার এই শব্দের দাপট অনেকটাই কমাতে পেরেছেন। এ ব্যাপারে সক্রিয় সাহায্য পাওয়া গেছে সাধারণ মানুষের, মহামান্য আদালত জুগিয়েছেন প্রয়োজনীয় ক্ষমতা আর প্রচেষ্টা ছিল রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্যদের এবং পুলিশের। বস্তুত শব্দের ব্যাপারে এ রাজ্যের ভূমিকা পথিকৃতের মর্যাদা পেয়েছে এবং সারা দেশে স্বীকৃতি পেয়েছে। এ ব্যাপারে আমাদের প্রচেষ্টা বজায় থাকবে।

শব্দের পরিমাপ শহরের কোনও রাস্তায় কত এ নিয়ে একটি বিস্তারিত সমীক্ষা শুরু করা হয়েছে। দিনের বেলায় রাস্তার শব্দ এখনও প্রস্তাবিত মানের অনেক উপরেই থেকে

গেছে। লাগাতার হর্ণ দেবার ঝোঁক এই আওয়াজের মাত্রা অনেকটাই বাড়িয়ে তোলে। রাজ্যের দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ শব্দ নিয়ন্ত্রণে নিয়মিত প্রশিক্ষণ দিয়ে চলেছে। শব্দ থেকে উৎপন্ন বিরক্তি নিয়ে পর্ষদ একটি সমীক্ষা করছে। ডিজেল জেনারেটরগুলি চালানোর ব্যাপারে কয়েকটি নিষেধাজ্ঞা আরোপ করা হয়েছে। আওয়াজ হয় এমন বাজি বেআইনি ঘোষণা করা হয়েছে। মাইক ব্যবহারের উপরও বিধি নিষেধ আরোপ করা হয়েছে।

**অনির্দিষ্ট উৎস**

অনির্দিষ্ট উৎসজনিত দূষণের সমস্যা নিয়ে আলোচনা খুব কমই হয়। গ্রামাঞ্চলেই এই প্রভাবটি বেশি বোঝা যায় যদিও শহরে বোঝা যায় না তা বলা যাবে না। আমাদের সাধারণ ধারণা হল যে, শহরের ঘিঞ্জি এলাকাতেই বুঝি সর্বাধিক দূষণ। এটা অংশত সত্য হলেও গ্রামাঞ্চলে কৃষিকার্যজনিত দূষণও বেশ ঘোরতর আকার ধারণ করছে। আধুনিক কৃষির হাত ধরে নতুন নতুন পোকামারা বিষ, রাসায়নিক সার, সব মিলিয়ে নানান কৃষিকার্যের প্রয়োজনে রাসায়নিক দ্রব্যের এ বিপুল সম্ভার গ্রামে গঞ্জে চাষের মধ্যে ঢুকে পড়েছে। আমরা জানি যে এদের অনেকগুলিই ক্ষতিকারক। উৎপাদন বাড়ানোর তাগিদে উত্তরোত্তর বেশি পরিমাণ রাসায়নিক সারের ব্যবহার হচ্ছে। উন্নত বীজ এবং রাসায়নিক সারের ব্যবহার পথ করে দেয় নতুন ধরনের পোকার ও গাছপালার অসুখবিসুখের। এরা আবার খুব দ্রুত প্রতিরোধ ক্ষমতা বাড়িয়ে নেয় এবং নতুন নতুন বিযাক্ত রাসায়নিক বেশি করে দিতে হয়। এর ফলে পরিবেশে বিষক্রিয়া কেমন হয় তা সবক্ষেত্রে ভাল জানা নেই, কৃষকরা তো জানেনই না। এরপর বৃষ্টি বা সেচের জল এই সব ক্ষতিকারক রাসায়নিক পদার্থ ধুয়ে নিয়ে জলাশয় আর নদীতে নিয়ে ফেলে। এর ফলে জলজ প্রাণীর প্রভূত ক্ষতি হয়। মানুষও এই বিষক্রিয়া থেকে মুক্ত নয়। গরিব চাষীরা এই সব রাসায়নিক ব্যবহারের সময় কোনও সাবধানতা নেন না, তাই তারাও আক্রান্ত হন। যেহেতু এর কুফল পেতে কিছুদিন সময় লাগে তাই সবসময় কার্যকারণ সম্পর্ক বোঝা সম্ভব হয় না। এই বিষয়বস্তুটি তাই ক্রমশ উদ্বেগের কারণ হয়ে উঠেছে। পরিবেশ দপ্তর থেকে কৃষিতে রাসায়নিক পদার্থ ব্যবহারের উপর কয়েকটি জেলা নিয়ে দুটি সমীক্ষার কাজ নেওয়া হয়েছে। কিছু ক্ষেত্রে একটি বিশেষ ধরনের রক্তশূণ্যতা কৃষকদের মধ্যে দেখা দিচ্ছে। এরা রাসায়নিক ব্যবহারে নিযুক্ত। এই দপ্তর এই বিষয়ের কারণ নির্ণয়ের কাজে সাহায্য করবে। এই কাজ স্কুল অফ্ ট্রপিকাল মেডিসিনে হবে। অন্য একটি সমীক্ষায় দেখা গেছে যে, অনিয়মিত শিল্পেও প্রচুর পরিমাণে পোকামারা বিষ তৈরি হচ্ছে। পূর্ণাঙ্গ হিসেব পাওয়া গেলে তার ফলাফল সংশ্লিষ্ট দপ্তরে পাঠিয়ে তাদের ব্যবস্থা নিতে অনুরোধ করা হবে।

**উপকূলবর্তী প্রনিয়ম অঞ্চল**

উপকূলবর্তী অঞ্চলের ব্যবস্থাপন পরিকল্পনা ও বিস্তারিত মানচিত্র তৈরি করার কাজে আমাদের দপ্তরের উদ্যোগ সম্বন্ধে মাননীয় সদস্যরা অবগত আছেন। মানচিত্র তৈরি করার কাজ হয়েছে ইনস্টিটিউট অফ্ ওয়েটল্যান্ড ম্যানেজমেন্ট অ্যান্ড ইকোলজিক্যাল ডিজাইনে। সম্প্রতি এই প্রতিষ্ঠান এই কাজের জন্য জাতীয় কেন্দ্র হিসেবে চিহ্নিত হয়েছে। বর্তমানে এই মানচিত্রগুলি আরও সময়োপযোগী করা হচ্ছে। উপকূলবর্তী পরিবর্তন ও তার পদ্ধতি বোঝবার জন্যও একটি গবেষণা শুরু করা হয়েছে। এই অঞ্চলে বিশেষত শঙ্করপুর, দাদনপাত্রবার ও সুন্দরবনে কত পর্যটকের ভার বহন করা সম্ভব তার অনুসন্ধানেও একটি কাজ করা হচ্ছে। রাজ্য পর্যায়ে একটি উপকূলবর্তী অঞ্চল ব্যবস্থাপন কর্তৃপক্ষ স্থাপিত হয়েছে।

**বিপজ্জনক বর্জ্য ও গণদায়িত্ব বিমা**

৪৪০টি কারখানা থেকে ১.৩ লাখ টন বিপজ্জনক বর্জ্য পদার্থ প্রতিদিন নির্গত হয়। সম্প্রতি পরিবেশ (সুরক্ষা) আইনে এ সংক্রান্ত নিয়মাবলীর কিছু পরিবর্তন হয়েছে। এর ফলে সমগ্র ব্যাপারটি পুনর্বিবেচনা করে দেখতে হবে এবং এ কাজটিতে এখন হাত দেওয়া হবে। বর্জ্য পদার্থ ফেলবার জায়গার খোঁজ এখনও চলছে। এছাড়া গণদায়িত্ব বিমার রূপায়ণের কাজও শুরু হয়েছে।

**চিকিৎসাজনিত জৈব বর্জ্য**

চিকিৎসাজনিত জৈব বর্জ্য সঠিকভাবে ফেলা বা নষ্ট করার কাজটি এখনও পুরোপুরি হয়ে ওঠেনি। এ ব্যাপারে জড়িত প্রত্যেকটি প্রতিষ্ঠানকে এই ব্যবস্থায় নিয়ে আসার চেষ্টা চলছে। এ ধরনের বর্জ্য পদার্থ ফেলবার জন্য ধাপাতে কলকাতার পৌর প্রতিষ্ঠান একটি নির্দিষ্ট জায়গা তৈরি করেছেন। উৎসে বাছাই করে তারপর বর্জ্য পদার্থ পাঠানোর কাজ শুরু হলেও এর আরও উন্নতির প্রয়োজন আছে।

**পরিবেশের উপর প্রভাব নির্ণয়**

যতক্ষণ পর্যন্ত রাজ্য সরকারের বিভিন্ন দপ্তর, অন্যান্য প্রতিষ্ঠান এবং জনসাধারণ পরিবেশ সুরক্ষা ও দূষণ নিয়ন্ত্রণের কাজে সাহায্য এবং অংশগ্রহণ না করছেন ততক্ষণ এ কাজ সফল হবে না। এটা ভরসার কথা যে, রাজ্য সরকারের কয়েকটি প্রধান বিভাগ এ সম্বন্ধে একই অনুকূল মত পোষণ করছেন। পরিবহন দপ্তর কয়েকটি উড়ালপুল করার কাজে হাত দিয়েছেন। এগুলি অবশ্যই পরিবেশ উন্নয়নের কাজে সাহায্য করবে। এই প্রকল্পগুলির ক্ষেত্রে পরিবহন দপ্তর পরিবেশের উপর এগুলির প্রভাবের মূল্যায়ন করেছিলেন

এবং বিস্তারিত পরীক্ষা ও আলাপ আলোচনার পর আমাদের দপ্তর তা মঞ্জুর করেছেন। ভূগর্ভস্থ নালা/বিদ্যুতের বা-টেলিফোনের তার সুষ্ঠভাবে সরানোর কাজে বিশেষ নজর দেওয়া হয়েছে এবং গাছ কাটার বিষয়টি বিশেষভাবে দেখা হয়েছে। সম্ভব হলে বড় গাছ অন্যত্র লাগানোর কথা বলা হয়েছে। অন্যথায় পরিপূরক বৃক্ষরোপণের ব্যবস্থা হয়েছে। এই প্রকল্পগুলি ছাড়পত্র দেওয়ার আগে প্রকল্প চলাকালীন বিকল্প যানচলাচল ব্যবস্থা সংক্রান্ত বিস্তারিত পরিকল্পনা যাচাই করে নেওয়া হয়েছে। রাজারহাট অঞ্চলে একটি বিশাল নগরায়ন প্রকল্প পেশ করেছিলেন আবাসন দপ্তর। এই প্রকল্পের প্রথম পর্যায়ের মঞ্জুরি দিয়ে দেওয়া হয়েছে আমাদের দপ্তর থেকে। এখানে বলা প্রয়োজন যে, কোনও আইন অনুযায়ী এই ধরনের প্রকল্পের জন্য কোনও ছাড়পত্র পরিবেশ দপ্তর থেকে নেওয়া বাধ্যতামূলক নয়। তা সত্ত্বেও আমাদের রাজ্য সরকার এ ধরনের বৃহৎ প্রকল্প রূপায়ণের আগে পরিবেশের উপর প্রভাব যাচাই করে নেবার সিদ্ধান্ত নিয়েছেন।

যে সকল প্রকল্পের ক্ষেত্রে বিধিবদ্ধ ছাড়পত্র লাগে রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদে সেগুলির ব্যবস্থা নেওয়া হচ্ছে। এই বছরে আটটি গণশুনানির কাজ পরিচালিত হয়েছে।

**গবেষণা**

অধ্যয়নের একটি শাখা হিসেবে 'পরিবেশ' এখনও গড়ে উঠছে। পরিবেশ নিয়ে উদ্বেগের নতুন এলাকাগুলি বুঝতে গেলে নির্ভরযোগ্য তথ্য চাই। আমাদের দপ্তর তাই এ সমস্ত বিষয়ে প্রাথমিক তথ্য সংগ্রহের কাজে অর্থ সাহায্য করে। এই দপ্তরের প্রয়োজনে ও অর্থানুকূল্যে হয়েছে এমন কয়েকটি কাজের নাম নিচে দেওয়া হল ঃ

- ঘরের ভেতরে দূষণ মূল্যায়ন।
- পশ্চিমবঙ্গের খাল ও জলা এলাকায় সমীক্ষা।
- ময়লাজলের পুকুরে ভারী ধাতুর বিপদ সংক্রান্ত সমীক্ষা।
- সুন্দরবনে পর্যটন পরিকল্পনা ও ব্যবস্থাপন।
- তরাই অঞ্চলের শস্যক্ষেতে পাকার প্রাকৃতিক শত্রু নিরূপণ।
- কলকাতার বাতাসে বায়ুমনিটরিং।
- হাওড়ার বাতাসে রেণুকনিকার প্রভাব।
- নিষিদ্ধ পোকামারা বিষের ব্যবহার সংক্রান্ত সমীক্ষা।

- সুন্দরবনের উপর উপকূলবর্তী এলাকার গঠন ও পদ্ধতির প্রভাব।
- পশ্চিমবাংলার জলজ গাছপালার ছবির তালিকা।
- কলকাতা মহানগরী অঞ্চলে কলকারখানা চিহ্নিতকরণ ও তার মানচিত্র।
- কলকাতার খালগুলি পরিবেশ।
- পূর্ব কলকাতার জলা এলাকায় ময়লা জলের বিলি ব্যবস্থা সমীক্ষা।
- পশ্চিমবাংলার উপকূলে সাতটি মৎস্য বিক্রয় কেন্দ্রে (Landing Centre) পরিমাণগত ও গুণগত সমীক্ষা।
- কলকাতার ম্যালেরিয়া মানচিত্র এবং প্যারাসিটোলজি বিচার করে ম্যালেরিয়ার নিয়ন্ত্রণ বিধি নির্দিষ্ট করা।
- টিস্যু কালচার এর মাধ্যমে 'ট্যাক্সাস ব্যাকাটা''-র (যা থেকে ক্যানসারের ওষুধ ট্যাক্সল তৈরি হয়) বংশবিস্তার।
- শিশুর রক্তে সীসার মাপ।

আমাদের দপ্তর এই ধরনের ক্ষেত্রে প্রচেষ্টা চালিয়ে যাবে। এই গবেষণার প্রচেষ্টায় পরিপূরক ভূমিকা পালন করে রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্যদ এবং ইনস্টিটিউট অফ্ ওয়েটল্যান্ড ম্যানেজমেন্ট অ্যান্ড ইকোলজিক্যাল ডিজাইন।

**স্থানীয় পর্যায়ে যৌথ পরিচালন ব্যবস্থা**

পরিবেশ উন্নয়নে স্থানীয় পর্যায়ে যৌথ পরিচালনার কাজে আমরা সাহায্য করি। এই কাজের জন্য স্থানীয় পরিবেশ সমিতি সংগঠিত করা হয়। গ্রামাঞ্চলে মূল পরিবেশগত সমস্যাগুলি সৃষ্টি হয় অনাময় ব্যবস্থার অভাব থেকে, বিশুদ্ধ পানীয় জলের অভাব থেকে, জ্বালানি হিসেবে ডালপাতা বা কাঠের ব্যবহার থেকে এবং নানা ধরনের কৃষিকার্য থেকে। এক্ষেত্রে দপ্তরের কর্মসূচি নিম্নলিখিত ক্ষেত্রে গুরুত্ব দেয়।

- পরিবেশ চেতনার কর্মসূচি।
- যৌথভাবে শৌচাগার তৈরি।
- পানীয় জল পরিষ্কার করা এবং বিশুদ্ধিকরণ।
- ধুমহীন চুল্লির ব্যবহারের প্রসারণ।

- জৈব সার ও সুসংহত কীট নিয়ন্ত্রণ পদ্ধতির ব্যবহার প্রসারিত করা।

- অর্থকরি/ফলদায়ী গাছ লাগান।

যে সব গ্রামে এই কাজগুলি করা হচ্ছে তা হল, কুচবিহারে কামাক্ষাগুড়ি ও খোলতা, দক্ষিণ চব্বিশ পরগনার সরিষা, মকরমপুর এবং ধামাখালি, মেদিনীপুরে গোমুন্ডা, চৌগেড়িয়া এবং দমদম ও বোলপুরের কয়েকটি জায়গায়। আমাদের দপ্তর থেকে গ্রামাঞ্চলে পরিবেশ সংরক্ষণ ও উন্নয়নের বিষয়বস্তু নিয়ে একটি আকর্ষণীয় প্রচারপত্র প্রস্তুত এবং বিলি করা হয়েছে।

**পরিবেশ সচেতনতা**

বেসরকারি সংগঠন প্রস্তাবিত বেশ কয়েকটি পরিবেশ সচেতনতা প্রকল্প পরিবেশ দপ্তরের আর্থিক সাহায্য পেয়েছে। বিড়লা শিল্প ও কারিগরি যাদুঘরে দপ্তর বিশ্ব পরিবেশ দিবস উদ্‌যাপিত করেছেন। বসে আঁকা, ক্যুইজ প্রতিযোগিতা, পরিবেশ বিষয়ক বক্তৃতা ইত্যাদি আয়োজিত হয়েছে। উত্তরবঙ্গে আলিপুরদুয়ার নেচার ক্লাব ও ধরনের কর্মসূচি সংগঠিত করেছিলেন এবং সেখানে যথেষ্ট জনসমাগম হয়েছিল। প্রত্যেক জেলাকে পরিবেশ সচেতনতা কর্মকান্ড গ্রহণ করার জন্য আর্থিক সাহায্য করা হয়েছে। রবীন্দ্রনাথের পরিবেশ বিষয়ক চিন্তাভাবনা নিয়ে 'রবীন্দ্র ভাবনায় পরিবেশ' এই পুস্তকটি আমরা প্রকাশ করেছি। প্রকৃতি ও পরিবেশ, বিশেষত, তটবর্তী এলাকা সংক্রান্ত একগুচ্ছ স্লাইড প্রস্তুত করানো হয়েছে। পরিবেশ দিবস উপলক্ষে 'বনবিথী'-র পরিবেশ সংখ্যা যথারীতি প্রকাশিত হয়েছে।

রাজ্য দুষণ নিয়ন্ত্রণ পর্ষদের ২৫ বছর পূর্তি উপলক্ষে সারা বছর ধরে গুরুত্বপূর্ণ কর্মশালা ও সেমিনারের আয়োজন করা হয়েছে। গুরুত্বপূর্ণ বিষয়ের মধ্যে ছিল জলাভূমি সংরক্ষণ, বায়োমেডিক্যাল বর্জ্য, রাসায়নিক দুর্ঘটনার মোকাবিলা ও প্রতিরোধ, কারখানার বর্জ্য পদার্থ, শহরাঞ্চলের বর্জ্য পদার্থ, বিপজ্জনক বর্জ্য পদার্থের পরিচালন, আন্তর্জাতিক স্তরে পরিবেশ সমস্যা, ইন্ডাস্ট্রিয়াল এস্টেটগুলির দূষণ নিয়ন্ত্রণ ইত্যাদি।

রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ ৪৫টি বেসরকারি সংগঠনের মাধ্যমে পরিবেশ সচেতনতা সংক্রান্ত মানচিত্র বসানোর একটি বড় উদ্যোগ নিয়েছেন। এছাড়াও বিভিন্ন সময়ে ব্যাজ ও পোস্টার বানানো হয়েছে। আমাদের দপ্তর কলকাতার পরিবেশ সমস্যার উপর একটি তথ্যচিত্র তৈরি করায় অর্থসাহায্য দিয়েছে। তা ছাড়াও ছোট ছোট ৪০ সেকেন্ডের সচেতনতা বিষয়ক তথ্যচিত্রে পর্ষদ থেকে অর্থ সাহায্য দেওয়া হয়েছে।

**পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ**

মাননীয় সদস্যরা অবগত আছেন যে সরকারের যাবতীয় দূষণ নিয়ন্ত্রণ সংক্রান্ত

নীতি রূপায়ণের কাজ করে রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ। আমি আগেই বলেছি যে ক্ষুদ্রশিল্পে নতুন কারখানা স্থাপন বা তা চালানোর জন্য সম্মতি পাওয়ার কাজটি অনেক সহজ করে দেওয়া হয়েছে। এ ক্ষেত্রে বলা পরয়োজন যে ক্ষুদ্রশিল্পের ক্ষেত্রে দেয় মাসুল ও কমিয়ে দেওয়া হয়েছে। এর ফলে নিয়ম পালন এবং আয় দুই ক্ষেত্রেই উন্নতি হবে। বড়-মাঝারি শিল্পের সম্মতি প্রদানের পদ্ধতিও অনেক সরলীকরণ করা হয়েছে। এখন থেকে 'সবুজ' শিল্পে পাঁচ বছর 'কমলা' শিল্পে তিন বছর পর পর কারখানা চালানোর সম্মতি নিলেই চলবে।

১লা এপ্রিল, ১৯৯৯ থেকে ৩১শে জানুয়ারি, ২০০০ পর্যন্ত কারখানা শুরু করার সম্মতি চেয়ে সর্বমোট ২,৩১৬টি আবেদনপত্র পর্ষদের কাছে জমা পড়েছে। একই সময়ে ২,৫০১টি আবেদন মঞ্জুর হয়েছে বছরের শুরুতে বকেয়া ৮৬৯টি কমে ৬৮৪টি আবেদনে দাঁড়িয়েছে। চার মাসের বেশি বকেয়া আবেদনপত্রের সংখ্যা শতকরা ২ ভাগেরও কম। একইভাবে ওই সময়ে কারখানা চালিয়ে যাবার সম্মতির জন্য পর্ষদে ৫,৫১৮টি আবেদন জমা পড়েছে এবং ৫,৬২৮টি মঞ্জুর করা হয়েছে, এতে বকেয়া আবেদন সংখ্যা ১,৫৭২ থেকে নেমে ১,৪৬২-তে দাঁড়িয়েছে। অনুমোদন প্রার্থী নতুন শিল্পের ৪৬% সবুজ, ৩৭% কমলা, এবং ১৭% লাল গোষ্ঠীর অন্তর্গত। ২৭% আবেদন এসেছে কলকাতা ও দক্ষিণ ২৪-পরগনা থেকে, ১০% হাওড়া, ৯% হুগলি, ৯% মেদিনীপুর থেকে। এছাড়া দুর্গাপুর শিল্পাঞ্চল (বর্ধমান, বাঁকুড়া ও বীরভূমসহ) থেকে ১৮% এবং নদীয়া, মুর্শিদাবাদ আর উত্তর ২৪-পরগনা মিলিয়ে ১৬%।

৩১শে জানুয়ারি, ২০০০ পর্যন্ত ২৫২টি হানিকারক বর্জ্য সৃষ্টিকারি কারখানা পর্ষদের কাছে অনুমেদান চেয়েছে এবং তার মধ্যে ২৩৪টিকে তা দেওয়া হয়েছে। হানিকারক রাসায়নিক পদার্থ আমদানির ১১৭টি আবেদনই গ্রাহ্য হয়েছে। আগে উল্লেখ করা হয়েছে যে, কলকাতায় চিকিৎসাজনিত জৈব বর্জ্য সৃষ্টিকারী ৬০৭টি উৎসের মাত্র ১০২টি অনুমোদন চেয়েছে এবং তারমধ্যে ৫৪টিকে তা দেওয়া হয়েছে। নিয়মিত কাজের অংশ হিসেবে পর্ষদ ২৭টি কারখানার উপর ব্যাঙ্ক গ্যারান্টি আরোপ করেছে এবং চারটি ক্ষেত্রে তা বাজেয়াপ্ত করা হয়েছে। একই সময়ে ৯০টি ক্ষেত্রে পর্যদ কারখানা বন্ধ করার নির্দেশ দিয়েছে এবং তারপর সন্তোষজনক ব্যবস্থা নেওয়ায় ৪৫টি ক্ষেত্রে নিষেধাজ্ঞা তুলে নেওয়া হয়েছে। ৬টি ক্ষেত্রে পর্ষদ বিদ্যুৎ সরবরাহ বন্ধ করে দিয়েছে আর ২টি ক্ষেত্রে দুষণ জরিমানা আরোপ করেছে।

যে ১০১টি কারখানা বিশেষভাবে জল দূষণ করছে তাদের পরিশোধনাগারের জন্য প্রত্যেককে নির্ভরযোগ্য ডিজিটাল এনার্জি মিটার বসাতে নির্দেশ দেওয়া হয়েছে। এদের নিজস্ব রসায়ানগার এবং দূষণ রোধ ও পরিবেশ পরিচালনের ক্ষেত্রে অভিজ্ঞ ও যোগ্য

লোকেদের নিয়োগের নির্দেশ দেওয়া হয়েছে। কয়েকটি রোলিং মিল চুল্লির জ্বালানী হিসাবে কয়লার বদলে তেল ব্যবহার করছে। ডাইং ও ব্লিচিং কারখানাগুলিকে কারখানা চালানোর সম্মতি চেয়ে আবেদন করতে বলা হয়েছে এবং নির্দিষ্ট সময়ের মধ্যে উপযুক্ত চিমনি লাগানোর জন্য বলা হয়েছে। মৃৎশিল্পের (সেরামিক) কারখানাগুলিকেও একই ধরনের নির্দেশ দেওয়া হয়েছে। অ্যানোডাইজিং ও গ্যালভানাইজিং কারখানার ক্ষেত্রে জল পূর্ণ ব্যবহারের পদ্ধতি বি. ই. কলেজের মেকানিক্যাল ইঞ্জিনিয়ারিং বিভাগের সহায়তা দেখানো হয়েছে। একইভাবে যাদবপুর বিশ্ববিদ্যালয়ের কেমিক্যাল ইঞ্জিনিয়ারিং বিভাগের সহযোগিতায় স্বর্ণকার শিল্পে দূষণ কমানোর কম খরচের পদ্ধতি বার করার চেষ্টা চলছে। ছোট বয়লারে তেল জ্বালানি হিসেবে ব্যবহার করা যায় কিনা তাও পরীক্ষা করা হচ্ছে। তৈল শিল্পে জ্বালানির পূর্ণ ব্যবহার ও ব্যবহৃত প্লাস্টিক ধোয়ার জন্য কম খরচের পদ্ধতি বার করার প্রকল্পেও পর্ষদ সাহায্য দিয়েছে।

জলের সেস্ আদায়ের ব্যাপারে পর্ষদ বিশেষ পদক্ষেপ নিয়েছে। বর্তমান বছরে ৩১শে জানুয়ারি, ২০০০ পর্যন্ত আদায়ের পরিমাণ ৫ কোটি টাকা ছাড়িয়ে গেছে।

গত এপ্রিল, ১৯৯৯ থেকে জানুয়ারি, ২০০০ পর্যন্ত ১,১৭০টি অভিযোগ জনসাধারণের কাছ থেকে পর্ষদে জমা পড়েছে। এরমধ্যে ২৩৭টি অভিযোগে দূষণ নিয়ন্ত্রণ সংক্রান্ত বিষয়বস্তুই ছিল না এবং সেই অনুযায়ি অভিযোগকারিকে জানিয়ে দেওয়া হয়েছে। ২৭৫টি ক্ষেত্রে প্রার্থিত ব্যবস্থা কেবলমাত্র অন্যান্য সংস্থা থেকেই দেওয়া সম্ভব এবং সে সকল ক্ষেত্রে উপযুক্ত নির্দেশ দেওয়া হয়েছে। ৬৪৯টি ক্ষেত্রে পর্ষদ শুনানীর ব্যবস্থা করেছে — কয়েকটি এখনও চলছে। পর্ষদ ১২২টি ক্ষেত্রে পুরানো অভিযোগ পুণর্বার খতিয়ে দেখছে। স্বাবাবিক কাজকর্ম ছাড়াও পর্ষদ নিয়মিতভাবে প্রতি শনিবার গণশুনানীর আয়োজন করে থাকে।

রাজ্য সরকার কিছুদিন আগে পর্ষদে আরো কর্মী নিযুক্তির অনুমোদন করেছিলেন। নিয়োগের কাজ চালু হয়েছে এবং আশা করা যায় এ বছরের মধ্যে পর্ষদ জেলাগুলিতে পূর্ব পরিকল্পনা মতো দপ্তর খুলতে পারবে। পর্ষদ বিধাননগর, তিন নং সেক্টরের ব্লক—এল. এ.-তে নতুন বাড়ি 'পরিবেশ ভবনে' কাজ শুরু করে দিয়েছে। কলকাতার কলকারখানাগুলির প্রয়োজনে ক্যামাক্ স্ট্রিটে একটি নতুন অফিস খোলা হয়েছে।

**ইন্সটিটিউট অফ্ ওয়েটল্যান্ড ম্যানেজমেন্ট অ্যাণ্ড ইকোলজিক্যাল ডিজাইন**

মাননীয় সদস্যরা জানেন গত বছর ইন্সটিটিউট অফ্ ওয়েটল্যান্ড ম্যানেজমেন্ট অ্যাণ্ড ইকোলজিক্যাল ডিজাইন এই দপ্তরের পরিচালনায় এসেছে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে এই ইন্সটিটিউট উপকূলবর্তী এলাকার মানচিত্রকরণে একটি জাতীয় কেন্দ্র

হিসেবে চিহ্নিত হয়েছে। এই ইন্সটিটিউট কয়েকটি গুরুত্বপূর্ণ প্রকল্প ও সমীক্ষার কাজ করছে। যেমন—

- ধাপা অঞ্চলের ফসলে, জলে ও মাটিতে ক্ষতিকারক ধাতুর পরিমাণ সমীক্ষা করা।
- সুভাষ সরোবরের পরিবেশ পরিস্থিতির তদারকি ও একটি পরিচালন পরিকল্পনা প্রস্তুত করা।
- কয়েকটি খালের পরিবেশ পরিস্থিতির সমীক্ষা করা।
- তরাই অঞ্চলে জলসম্পদ ব্যবস্থাপনা সমীক্ষা করা।
- পশ্চিমবঙ্গকে শস্যের উৎপাদন এবং কত জমিতে উৎপন্ন হয় তার সমীক্ষা করা।

প্রকল্পগুলি রাজ্য সরকার, রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ এবং ক্ষেত্র বিশেষে কেন্দ্রীয় সরকার বা অন্যান্য সংস্থার অর্থসাহায্যপুষ্ট। ইন্সটিটিউটে রিমোট সেন্সিং পদ্ধতির উপর যথেষ্ট দক্ষতা তৈরি হয়েছে এবং উন্নত রাসায়নিক মাপযোপের কাজের যথেষ্ট অগ্রগতি হয়েছে।

আমাদের দপ্তর রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের অনুকূলে ও ইন্সটিটিউটের পরিচালনের প্রয়োজনীয় অর্থ বরাদ্দ ব্যবস্থা রেখেছে।

**পরিবেশ উন্নয়ন প্রকল্প**

পরিবেশ উন্নয়নের ক্ষেত্রে আমাদের দপ্তরের কাজ মূলতঃ উৎসাহ দেবার এবং এর সাফল্য সম্পূর্ণ নির্ভর করে অন্য বিভাগের চেষ্টা এবং অর্থবরাদ্দ সহ সম্পূর্ণ অংশগ্রহণে। পরিবেশ দূষণ রোধ এবং পরিবেশ ক্ষতিগ্রস্ত হতে না দেওয়ার প্রচেষ্টা ছাড়াও এই দপ্তর পরিবেশ উন্নয়নের ক্ষেত্রে অনুঘটকের ভূমিকা নেওয়ার চেষ্টা করছে। হুগলি নদীর ধারে সহস্রাব্দ পার্ক কলকাতায় একটি গুরুত্বপূর্ণ সংযোজন। এই দপ্তর এই প্রচেষ্টায় আংশিক অর্থ সাহায্য করেছে। এছাড়াও দপ্তর ময়দান সুন্দর করে তোলার কাজেও আংশিক অর্থসাহায্য দিয়েছে। হাওড়ায় বেশ কয়েকটি পার্কের উন্নতি হবে এই দপ্তরের সাহায্যে। কলকাতা পৌর প্রতিষ্ঠানের কয়েকটি পার্ক ও জলাশয়ও দপ্তরের অনুদানে সুন্দর হয়ে উঠবে। রাজ্য পর্ষদ তারকেশ্বরের দুধপুকুর উন্নতি প্রকল্পে সাহায্য করেছে এবং পুরুলিয়ার সাহেববাঁধের উন্নতি প্রকল্পে সাহায্য করার কথা বিবেচনা করছে। ই. এম. বাইপাশের ধারে এনার্জি পার্ক তৈরি করার কিছু খরচও পর্ষদ থেকে দেওয়া হয়েছে। বিজ্ঞান ও

প্রযুক্তি বিভাগের সহযোগিতায় দূষণহীন বাস অর্থাৎ ব্যাটারিচালিত বাসের প্রদর্শন প্রকল্পেও পর্ষদের অর্থসাহায্য ছিল।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, উপরে উল্লেখিত কর্মকাণ্ড রাজ্যের পরিবেশ সমস্যা সমাধানে আমাদের দপ্তরের এবং একই সাথে রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ ও ইন্সটিটিউট অফ্ ওয়েটল্যান্ড ম্যানেজমেন্ট অ্যাণ্ড ইকোলজিক্যাল ডিজাইনের দায়বদ্ধতার নজির। আমরা কয়েকটি ক্ষেত্রে কিছু কাজ করার চেষ্টা করছি এবং আমরা জানি যে, এর বাইরেও অনেক কাজ আছে যা আমরা এখনও শুরু করতে পারিনি। তবু, আমি কথা দিতে পারি সমস্যার মোকাবিলায় সর্বাধিক প্রচেষ্টা সংহত করায় আমাদের কোনও গাফিলতি হবে না।

মহাশয়, এই কথা বলে, আমি প্রস্তাব পেশ করছি যে, ২০০০-২০০১ সালের ব্যয় নির্বাহের জন্য ৮৯ নং দাবির অন্তর্গত "২২১৫—জল সরবরাহ ও অনাময় (বায়ু ও জল দূষণ রোধ)" এই মুখ্যখাতে ইতিপূর্বে ভোট অন্ অ্যাকাউন্টে গৃহীত ১৩,৭৮,৪৪,০০০ (তেরো কোটি আটাত্তর লক্ষ চুয়াল্লিশ হাজার) টাকা সহ মোট ৪১,৭৭,০৯,০০০ (একচল্লিশ কোটি সাতাত্তর লক্ষ নয় হাজার) টাকা এবং ৮২ নং দাবির অন্তর্গত "৩৪২৫—অন্যান্য বৈজ্ঞানিক গবেষণা" এই মুখ্যখাতে ইতিপূর্বে ভোট অন্ অ্যাকাউন্টে গৃহীত ২,৯৯,৬৪০ (দুই লক্ষ নিরানব্বই হাজার ছয়শত চল্লিশ) টাকা সহ মোট ৯,০৮,০০০ (নয় লক্ষ আট হাজার) টাকা বরাদ্দ মঞ্জুর করা হোক।

## DEMAND No. 90

### Major Head : 3604 — Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 246,99,06,000 only be granted for expenditure under Demand No. 90, Major Head : "3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 81,50,69,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Asok Bhattacharya on Demand No. 90 was taken as read.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, দানি নং ৯০-এর অধীনে ২০০০-২০০১ সালের "৩৬০৪—স্থানীয় সংস্থা এবং পঞ্চায়েতীরাজ সংগঠনকে (পঞ্চায়েতিরাজ বাদে) ক্ষতিপূরণ ও দায়িত্ব" বাবদ মুখ্য খাতে ব্যয়ের জন্য মোট (২৪৬,৯৯,০৬,০০০) টাকা অনুমোদন করা হোক। এই অঙ্কের মধ্যে ভোট অন্ অ্যাকাউন্টে অনুমোদিত (৮১,৫০,৬৯,০০০) টাকাও অন্তর্ভুক্ত।

আপনি জানেন স্বাধীনতার পরবর্তী তিন দশকে এ রাজ্যে পৌরসভাগুলি কি রকম সংকটের মুখোমুখি হয়েছিল। ইংরেজ আমলের পৌরসভাগুলির তুলনায় তাদের অবস্থা কিছুমাত্র উন্নততর ছিল না। প্রায় সব পৌরসভাই ছিল অধিগৃহীত। দীর্ঘকাল কোনও নির্বাচন অনুষ্ঠিত হয়নি। জনগণের সঙ্গে পৌর প্রতিষ্ঠানের সংযোগ সম্পূর্ণভাবে বিচ্ছিন্ন হয়ে গিয়েছিল। কোনও সুষ্ঠ পৌর-নীতির বালাই ছিল না। কলকাতা শহরে সামান্য কিছু কর্মসূচি গৃহীত হলেও রাজ্যের বাকি পৌরসভাগুলিতে উন্নয়ন কর্মসূচি বলতে কিছুই ছিল না।

এইরকম সংকটের পরিস্থিতিতেই ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার এ-রাজ্যে ক্ষমতাসীন হয়। জনগণের কাছে দায়বদ্ধতার কারণে প্রথম থেকেই এই সরকার শক্ত হাতে পৌর-প্রশাসনের হাল ধরে। একটি সুষ্ঠ পৌরনীতির সন্ধানে 'আরবান ডেভেলপমেন্ট স্ট্র্যাটেজি কমিটি' গঠিত হয়। এই কমিটির সুপারিশগুলির উপর ভিত্তি করে অত্যন্ত অল্প সময়ের ভেতরেই এই সরকার একটি সুস্পষ্ট পৌর-নীতির রূপরেখা নির্ধারণ করে পৌর-প্রশাসনের উজ্জীবন প্রক্রিয়াটি শুরু করে দেয়। এই নীতিগুলি সংক্ষেপে হল—

(ক) নিয়মিত নির্বাচন অনুষ্ঠান ও পৌরসভার গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণ ;

(খ) বিকেন্দ্রীকৃত পরিকল্পনা ও উন্নয়নকে বাস্তবায়িত করা ও চিরাচরিত নাগরিক পরিষেবার ক্ষুদ্র গণ্ডী অতিক্রম করে পৌর-উন্নয়নে আর্থ-সামাজিক উন্নয়নের মাত্রা সংযোজন ;

(গ) উন্নয়ন কর্মসূচি রচনা, রূপায়ণ ও নজরদারিতে নাগরিকবৃন্দের অংশগ্রহণ সুনিশ্চিত করা ;

(ঘ) দরিদ্র্য ও দুর্বলতর শ্রেণীর নাগরিকবৃন্দের জীবনযাত্রার মান-উন্নয়নে বিশেষ অগ্রাধিকার প্রদান ; এবং

(ঙ) পৌর-প্রশাসনের সর্বস্তরে দক্ষতা, আধুনিকতা, গতি ও স্বচ্ছতা প্রতিষ্ঠিত করা।

পাঁচ দফা এই পৌর-নীতির সফল রূপায়ণে আমাদের নিরলস প্রচেষ্টার একটি সংক্ষিপ্ত প্রতিবেদন আপনার অবগতির জন্যে এখানে পেশ করছি।

(ক) আর্থিক বছরে দু'টি কর্পোরেশনসহ ১১৯টি পৌরসভায় সাধারণ নির্বাচন এবং ৩টি পৌরসভায় উপ-নির্বাচন অনুষ্ঠিত হয়েছে। আগামী আর্থিক বছরে কলকাতা কর্পোরেশনসহ রাজ্যের ৮২টি পৌরসভায় সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হবে। নির্বাচনের দিনক্ষণ কিছুদিনের মধ্যেই ঘোষিত হবে। কলকাতা কর্পোরেশন এলাকায় ইলেকট্রনিক ভোট যন্ত্রের সাহায্যে এই নির্বাচন অনুষ্ঠানের ব্যবস্থা গৃহীত হচ্ছে।

(খ) উত্তর দিনাজপুরের ডালখোলা, মেদিনীপুরের পাঁশকুড়া এবং জলপাইগুড়ির ধূপগুড়িতে নতুন পৌরসভা গঠনের বিষয়টি সরকারের বিবেচনাধীন রয়েছে।

(গ) হাওড়া কর্পোরেশন এবং পৌর নির্বাচনী আইন দু'টির কিছু প্রয়োজনীয় সংশোধন করা হয়েছে। আগামী আর্থিক বছরে হাওড়া, কলকাতা, আসানসোল, দুর্গাপুর, শিলিগুড়ি, চন্দননগর কর্পোরেশনের আইনগুলি এবং পশ্চিমবঙ্গ পৌর-আইনের একাধিক প্রয়োজনীয় সংশোধনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে। যথাসময়ে এগুলি বিধানসভায় পেশ করা হবে। বেশ কিছু নিয়মাবলীও এই সঙ্গে সংশোধনের ব্যবস্থা গৃহীত হচ্ছে। এই সব সংশোধন পৌর-প্রশাসনকে আধুনিক, দক্ষ, গতিশীল এবং স্বচ্ছ করার উদ্দেশ্যেই প্রস্তাবিত হবে।

(ঘ) পৌর-উন্নয়নকে ত্বরান্বিত করতে একাধিক কর্মসূচিতে যে বিশাল কর্মযজ্ঞ অনুষ্ঠিত হচ্ছে, সংক্ষেপে সেগুলি হল ঃ

**(১) স্বর্ণজয়ন্তী শহরী রোজগার যোজনা**

এই প্রকল্পে শহরের দারিদ্র সীমার নীচে অবস্থানকারি সকল নাগরিকের, বিশেষ করে মহিলা ও শিশুদের, জীবনযাত্রার সার্বিক উন্নয়নের প্রচেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে। মহিলাদের নিয়ে গঠিত ত্রিস্তর সংগঠনের মাধ্যমে একেবারে বিকেন্দ্রীকৃত গণতান্ত্রিক পদ্ধতি অনুসরণ করে এই প্রকল্প রূপায়িত হচ্ছে। আন্তর্জাতিক নারী-বর্ষ উদ্‌যাপনের পটভূমিকায় এই প্রকল্প অধিকতর তাৎপর্যময় হয়ে উঠবে। এই প্রকল্পে এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অনুদান পাওয়া গেছে ২৫৬৬.০৭ লক্ষ টাকা এবং রাজ্য সরকারের কাছ থেকে ২১৫৩.৩৩ লক্ষ টাকা। এখন পর্যন্ত খরচ হয়েছে ২৭৪৬.৫৮ লক্ষ টাকা। ব্যাঙ্কের অসহযোগিতায় এই প্রকল্পের স্ব-নিযুক্তি কর্মসূচি বিশেষভাবে ব্যাহত হচ্ছে। প্রকল্পের মোট অনুদানের দুই-তৃতীয়াংশই স্ব-নিযুক্তির জন্যে নির্ধারিত থাকার কেন্দ্রীয় নির্দেশের কারণে অর্থ সদ্ব্যবহার বিলম্বিত হচ্ছে। এ-ব্যাপারে কেন্দ্রীয় নির্দেশ সরলীকরণের যে দাবি রাজ্য সরকারের পক্ষে করা হয়েছিল তা অনুমোদিত হলে শুধু পশ্চিমবঙ্গই

নয়, সকল রাজ্যেই এই প্রকল্প রূপায়ণ সহজতর হয়ে উঠবে। স্ব-নিযুক্তি কর্মসূতিতে এ রাজ্যে এখন পর্যন্ত ব্যাহক অনুমোদন করেছে ৫০,৬২৯টি প্রস্তাব, বৃত্তিমূলক প্রশিক্ষণ দেওয়া হয়েছে ২১,১২৬ জনকে। মজুরি-ভিত্তিক কর্মসূচিতে শ্রম-দিবস তৈরি হয়েছে ১৮,১৫,৬৪৪টি। সঞ্চয় ও ঋণ গোষ্ঠী তৈরি হয়েছে ৯৯০টি।

(২) **জাতীয় বস্তি উন্নয়ন প্রকল্প**

এটি স্বর্ণজয়ন্তী শহরী রোজগার যোজনার একটি পরিপূরক প্রকল্প। এই প্রকল্পে বস্তি অঞ্চলে পরিকাঠামো ও পরিষেবার উন্নয়নের সঙ্গে সঙ্গে আর্থ-সামাজিক উন্নয়ন ও বাসগৃহ সংস্কার, সম্প্রসারণ ও নির্মাণের উপরে বিশেষ জোর দেওয়া হয়েছে। এই প্রকল্পে বিগত আর্থিক বছর পর্যন্ত মোট ১০০.১৭ কোটি টাকা পাওয়া যায়, যার মধ্যে ৭৭.৫৫ কোটি টাকা ইতিমধ্যেই খরচ হয়ে গেছে। বর্তমান আর্থিক বছরে পাওয়া গেছে ৪৫.৩৪ কোটি টাকা।

(৩) **মৌল ন্যূনতম পরিষেবা**

এই প্রকল্পে গ্রামীণ এলাকার সঙ্গে পৌর এলাকার বস্তি অঞ্চলের সংযোগ সাধনে রাস্তা নির্মাণ, বস্তি এলাকায় জল সরবরাহ এবং গৃহ নির্মাণ কর্মসূচি গৃহীত হচ্ছে। বিগত আর্থিক বছর পর্যন্ত এই প্রকল্পে প্রাপ্ত ৩০.৬৬ কোটি টাকার মধ্যে ২৮.৮৭ কোটি টাকাই ইতিমধ্যে খরচ হয়ে গেছে। বর্তমান আর্থিক বছরে পাওয়া গেছে ১৮ কোটি টাকা।

(৪) **১০ম অর্থ কমিশন**

এই প্রকল্পে বস্তি উন্নয়নসহ যে কোনও পৌর-উন্নয়ন কর্মসূচি গৃহিত হতে পারে। এই প্রকল্পে বিগত আর্থিক বছর পর্যন্ত প্রাপ্ত ৯০.২৪ কোটি টাকার মধ্যে ৬২.৫০ কোটি টাকাই ইতিমধ্যে খরচ হয়ে গেছে। বর্তমান আর্থিক বছরে পাওয়া গেছে ২৫.৫৮ কোটি টাকা।

উপরোক্ত ৪টি প্রকল্পে অজস্র রাস্তা, পানীয় জলের ব্যবস্থা, স্নানাগার, শৌচাগার, ড্যাট, নর্দমা, নিকাশি নালা, রাস্তার আলো, কম্যুনিটি কেন্দ্র, বাসগৃহ, গভীর নলকূপ, কালভার্ট, প্রাথমিক বিদ্যালয় গৃহ, বাজার, পার্ক, সেবা কেন্দ্র ইত্যাদি নির্মিত হয়েছে।

প্রতিটি পৌরাঞ্চলে বহির্বিভাগীয় ক্রীড়া-সংস্কৃতির উন্নয়নে একটি করে খেলার মাঠ গড়ে তোলার উপর বিশেষ গুরুত্ব আরোপ করা হবে।

(৫) **স্বল্পমূল্যের স্বাস্থ্যসম্মত শৌচালয়**

শহরাঞ্চলে খাটা পায়খানা অপসারণ ও স্বল্পমূল্যের স্বাস্থ্যসম্মত পায়খানা নির্মাণ ও

সেই সঙ্গে মাথায় করে মল বহনের প্রাচীন প্রথার অবলুপ্তিই এই প্রকল্পের মূল উদ্দেশ্য এই প্রকল্প এখন ৭৭টি পৌরাঞ্চলে রূপায়িত হচ্ছে। ২টি পৌরাঞ্চলে এই কর্মসূচি সমা হয়েছে। বাকি পৌরাঞ্চলে আগামী ২০০১ সালের মার্চ মাসের মধ্যে এই প্রকল্পের কা শেষ করবার একটি ব্যাপক কর্মসূচি গৃহীত হয়েছে। সম্প্রতি একটি সমীক্ষার ভিত্তিতে এ প্রকল্পে কিছু পরিমার্জন করা হয়েছে। পরিমার্জিত প্রকল্পে খরচ হবে আনুমানিক ৯৯.৯ কোটি টাকা, যার সিংহভাগই অনুদান হিসেবে দেবে রাজ্য সরকার। এই অর্থে নির্মি হবে প্রায় ২.১৬ লক্ষ স্বল্প মূল্যের পায়খানা, যার মধ্যে প্রায় ১ লক্ষ পায়খানা ইতিমধ্যে নির্মিত হয়েছে। এই প্রকল্প রূপায়ণের ফলে নগর-স্বাস্থ্যের যেমন লক্ষণীয় উন্নতি ঘটেছে তেমনি মাথায় করে মনুষ্য-মল বহনের অমানবিক সুপ্রাচীন প্রথাটির অবসানও আস হয়ে উঠেছে।

**(৬) ক্ষুদ্র ও মাঝারি শহরের উন্নয়ন প্রকল্প**

এই প্রকল্পের মূল উদ্দেশ্য রাজ্যের ক্ষুদ্র ও মাঝারি শহরের নিবিড় উন্নয়ন ঘটিয়ে কলকাতা অভিমুখে জনস্রোতের গতিরোধ এবং সেই সঙ্গে সেই সব শহরগুলিকে উন্নয়নকেন্দ্র হিসাবে গড়ে তুলে অতিরিক্ত কর্মসংস্থানের আর্থ-সামাজিক পরিবর্তন ঘটানো।

এখন পর্যন্ত কলকাতা-বহির্ভূত অঞ্চলে ৭৬টি পৌরসভা এই প্রকল্পের অন্তর্ভুক্ত হয়েছে। ৭৬টি পৌরসভায় প্রকল্পটি রূপায়ণে মোট খরচ হবে ৯৪.৮৫ কোটি টাকা, যার মধ্যে ৪০.২৬ কোটি টাকার কাজ ইতিমধ্যেই সমাপ্ত হয়েছে। ৩১টি শহরের কাজ শেষ হয়েছে, ৩৭টি শহরের কাজ অগ্রগতির পথে। ৮টি শহরে কেন্দ্রীয় অনুদান না আসায় এখনও কাজ শুরু করা যায়নি। এই প্রকল্পে এখন পর্যন্ত বাজার বা বাণিজ্যকেন্দ্র নির্মিত হয়েছে ৮২টি, রাস্তা ৭৭টি, সেতু ১টি, ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট ৮টি, বাস ও ট্রাক টার্মিনাল ১৫টি, অতিথিশালা ২৭টি, বাসগৃহ নির্মাণ উপযোগী অঞ্চল গঠন ১০টি, কালভার্ট ২১টি ইত্যাদি।

**(৭) বস্তির পরিবেশগত উন্নয়ন**

'মৌল ন্যূনতম প্রয়োজন' কর্মসূচির অন্তর্গত এই প্রকল্পে এখন পর্যন্ত প্রায় ২৭.৫৫ কোটি টাকা ব্যয়ে ৬.৪ লক্ষ বস্তিবাসী উপকৃত হয়েছেন। নির্মিত হয়েছে অসংখ্য জলের কল, রাস্তার আলো, স্নাগার, পায়খানা, ইট-বাঁধানো রাস্তা, নর্দমা, সমষ্টিগৃহ ইত্যাদি।

**(৮) আই. পি. পি.—৮ (সম্প্রসারণ) প্রকল্প**

এই প্রকল্পের মুখ্য উদ্দেশ্য বস্তি অঞ্চলে মা ও শিশুদের স্বাস্থ্যের সম্পূর্ণ সুরক্ষা। কলকাতা-অন্তর্গত পৌরসভাগুলিতে এই প্রকল্পটি আগেই চালু হয়েছে। কলকাতা-বহির্ভূত

নির্বাচিত ১০টি পৌরাঞ্চলে সম্প্রতি এই প্রকল্পটি গৃহীত হয়েছে। বিশ্বব্যাঙ্কের ৪১.২১ কোটি টাকা অর্থ সাহায্যে আগামী ২০০১ সালের জুন মাসের মধ্যে এই প্রকল্পের কাজ শেষ হবে। এই প্রকল্পে ২৩৫টি স্বাস্থ্যকেন্দ্র, ১০টি বিশেষজ্ঞ-বহির্বিভাগ ও প্রসূতিকেন্দ্র ও ২৫০টি অবসর স্বাস্থ্যকেন্দ্র নির্মিত হবে। চিকিৎসক, নার্স, সহায়ক ও প্রায় ১,৩৩৪ জন স্বেচ্ছাসেবী মহিলা স্বাস্থ্যকর্মীর সাহায্যে এই প্রকল্পের পরিষেবা পরিচালিত হবে। ২০০১ সালে বিশ্বব্যাঙ্কের সহায়তা বন্ধ হয়ে গেলে নির্মিত পরিকাঠামোর সহায়তায় পৌরসভাগুলিই পরিষেবার কর্মসূচি চালিয়ে যাবে।

আসানসোল কর্পোরেশনেও অনুরূপ একটি প্রকল্প চালু হয়েছে। মোট ৮৮২.৫২ লক্ষ টাকা ব্যয়ে ২০০৩ সালের মধ্যে এই প্রকল্পের কাজ শেষ হবে। এই প্রকল্পে আসানসোল পৌরাঞ্চলে বস্তিবাসী তিন লক্ষ মানুষ উপকৃত হবেন। এই প্রকল্পে ১৩টি স্বাস্থ্যকেন্দ্র, ২টি বিশেষজ্ঞ-বহির্বিভাগ ও প্রসূতিকেন্দ্র এবং ১টি মেডিক্যাল স্টোর নির্মিত হবে।

**(৯) হাডকো ঋণের সহায়তায় পৌর-সড়কের বিশেষ উন্নয়ন**

রাজ্যের কলকাতা বহির্ভূত ৮১টি পৌরাঞ্চল এবং কলকাতা ও হাওড়া কর্পোরেশন এলাকায় ৫০ কোটি টাকা ব্যয়ে বন্যা ও অতিবর্ষণজনিত কারণে বিধ্বস্ত রাস্তাগুলির সংস্কার, সম্প্রসারণ এবং উন্নয়নের একটি বিস্তৃত কর্মসূচি গৃহীত হয়েছে। এই অর্থ ওয়েস্ট বেঙ্গল ইন্‌ফ্রাস্ট্রাকচার ডেভালপমেন্ট ফাইনান্স কর্পোরেশন হাডকোর কাছ থেকে ঋণ হিসেবে গ্রহণ করবে এবং অনুমোদিত প্রকল্প রূপায়ণে পৌরসভাগুলিকে অনুদান হিসেবে দেবে। এই ঋণ সুদসহ রাজ্য সরকারই হাডকোকে পরিশোধ করবে। হাডকো এই কর্মসূচিটিকে প্রাথমিকভাবে অনুমোদন করেছে। আশা করা যায়, বর্তমান আর্থিক বছরেই এই প্রকল্প রূপায়ণের প্রথম কিস্তির টাকা পৌরসভাগুলিতে আবন্টিত হবে।

**(১০) রাজ্য অর্থ কমিশনের সুপারিশকৃত মুক্ত অনুদানে পৌর-উন্নয়ন**

রাজ্য অর্থ কমিশনের সুপারিশের ভিত্তিতে বর্তমান আর্থিক বছরেই সর্বপ্রথম ৪২ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে। যা দিয়ে ১২২টি পৌরাঞ্চলের বিভিন্ন উন্নয়নমূলক কর্মসূচি গ্রহণ করা হবে। প্রকল্প রচনার কাজ শুরু হয়ে গেছে। আশা করা যায়, অবিলম্বে প্রকল্প রূপায়ণের কাজ হাতে নেওয়া যাবে। এ ব্যাপারে একটি বিস্তৃত নির্দেশিকাও সমস্ত পৌরসভায় প্রেরিত হয়েছে।

**(১১) পৌর-উন্নয়নে অন্যান্য বিভাগের অংশগ্রহণ**

৭৪তম সংবিধান সংশোধন অনুসরণে পৌর এলাকায় বিভিন্ন বিভাগের কর্মসূচি

রূপায়ণের দায়িত্ব এখন থেকে পৌরসভাগুলির উপরই ন্যস্ত করার একটি সরকারি সিদ্ধান্ত ইতিমধ্যেই ঘোষণা করা হয়েছে। এর জন্যে বিভিন্ন বিভাগ প্রয়োজনীয় অর্থ এবং কর্মীও পৌরসভাগুলির হাতে তুলে দেবে। জেলা পরিকল্পনা কমিটির মাধ্যমে এই অর্থ পৌরসভাগুলিকে প্রদানের সিদ্ধান্ত গৃহীত হয়েছে। পূর্ত বিভাগ ইতিমধ্যেই এই সিদ্ধান্ত রূপায়ণে অগ্রণী হয়েছে।

**(১২) বালিকা সমৃদ্ধি যোজনা**

এই প্রকল্পে দরিদ্র্য পরিবারে ১৯৯৭ সালের আগস্ট অথবা তার পরে যে সব শিশুকন্যা জন্মেছে, তাদের মায়েরা প্রসবের পর সরকারের পক্ষে পুরসভার মাধ্যমে এককালীন ৫০০ টাকা সাহায্য পাবেন। অনধিক দুটি শিশু কন্যার জন্যেই এই সাহায্য পাওয়া যাবে। এখন পর্যন্ত এই প্রকল্পে প্রায় ১২,০০০ মায়েরা সর্বমোট ৬০.১২ লক্ষ টাকা অর্থ সাহায্য পেয়েছেন।

**(১৩) শিশু শিক্ষাকেন্দ্র**

শহরাঞ্চলে ৫-১৪ বছরের সমস্ত শিশুকে প্রাথমিক শিক্ষার আওতায় নিয়ে আসার জন্যে আগামী আর্থিক বছর থেকে পর্যায়ক্রমে প্রয়োজনীয় সংখ্যক শিশু শিক্ষাকেন্দ্র চালু করা হবে। পৌরসভার নজরদারিতে স্থানীয় নাগরিকবৃন্দ এই কেন্দ্রগুলি পরিচালনার দায়িত্বে থাকবেন। এর জন্যে বিস্তৃত নিমাবল ইতিমধ্যেই সমস্ত পৌরসভায় প্রেরিত হয়েছে। প্রথম পর্যায়ে বিভিন্ন পৌরাঞ্চলে ৫০০টি কেন্দ্রের অনুমোদন দেওয়া হচ্ছে। পরিচালনার পৌনঃপুনিক ব্যয় 'মৌল ন্যূনতম পরিষেবা' প্রকল্প থেকে অনুদান হিসেবে দেওয়া হবে।

**(১৪) বিদেশি অর্থ ও কারিগরি সহায়তায় উন্নয়ন**

কলকাতা-অন্তর্গত পৌরাঞ্চলের মতোন কলকাতা-বহির্ভূত পৌরাঞ্চলের সার্বিক উন্নয়নের স্বার্থে বিদেশি অর্থ ও কারিগরি সহায়তার কয়েকটি প্রস্তাব রাজ্যস্তরে ইতিমধ্যেই গ্রহণ করা হয়েছে। ইতালি, জার্মানি, ব্রিটেন প্রভৃতি দেশ ও প্রতিষ্ঠানের অর্থ ও কারিগরি সহায়তায় পানীয় জল, জলনিকাশি, বস্তি উন্নয়ন, তরল ও কঠিন বর্জ্য পদার্থের ব্যবস্থাপনা ইত্যাদি কর্মসূচিতে প্রায় ৬৪৫ কোটি টাকার প্রকল্প ভারত সরকারের বিবেচনার জন্যে ইতিমধ্যেই পাঠানো হয়েছে। বিদেশি সরকার ও প্রতিষ্ঠানের সঙ্গে প্রকল্পগুলি আলোচনার বিভিন্ন স্তরে রয়েছে। এই প্রকল্পগুলি রূপায়িত হলে শুধু কলকাতা মহানগরর ওপর জনসংখ্যার চাপই আরও হ্রাস পাবে না, কলকাতা-বহির্ভূত পৌরাঞ্চলে পরিষেবা ও আর্থ-সামাজিক উন্নয়নও নতুনতর মাত্রা পাবে।

১৫। উল্লিখিত উদ্যোগগুলি ছাড়াও পৌরাঞ্চলের সাধারণ উন্নয়ন, পানীয় জলের উৎস নির্মাণ, জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের সঙ্গে যৌথ সহযোগিতায় বিভিন্ন পৌরাঞ্চলে জল সরবরাহ বৃদ্ধির প্রকল্পগুলি রূপায়িত হচ্ছে। পশ্চিমবঙ্গে একটি পৌরসভাও বর্তমানে জল সরবরাহ প্রকল্পের আওতার বাইরে নেই।

**(ঙ) পরিকল্পনা-বহির্ভূত অনুদান**

পৌর-প্রশাসন সুষ্ঠু পরিচালনার জন্যে অর্থের প্রয়োজন অনস্বীকার্য। পৌর নিজস্ব রাজস্বের একটি সীমাবদ্ধতা আছে। রাজ্য রাজস্ব থেকে সেই কারণেই আশির দশকের শুরু থেকেই পরিকল্পনা-বহির্ভূত বিভিন্ন খাতে ক্রমবর্ধমান অনুদান পৌরসভাগুলিতে আবন্টিত হচ্ছে। এই খাতগুলি প্রধানত পৌর কর্মচারিদের বেতন বাবদ নির্দিষ্ট অনুদান, প্রবেশ কর অবলুপ্তির ক্ষতিপূরণ হিসাবে অনুদান, প্রমোদ কর বাবদ অনুদান, লাইসেন্স ফি বাবদ নির্দিষ্ট অনুদান, ইত্যাদি। সম্প্রতি গৃহীত একটি সিদ্ধান্ত অনুসারে বর্তমান আর্থিক বছর থেকেই রাজ্যে প্রমোদ করের মোট আদায়ের ১০% বাদ দিয়ে বাকি অর্থ পৌর ও পঞ্চায়েত এলাকার জন্য ৮০ ঃ ২০ অনুপাতে রাজ্য অর্থ কমিশনের সুপারিশকৃত ফর্মুলা অনুযায়ী প্রদানের ব্যবস্থা গৃহীত হয়েছে।

(চ) স্থানীয় সংস্থার অধিকার, পৌর কারিগরি অধিকার, ইনস্টিটিউট অব লোকাল বডিস অ্যাণ্ড আরবান স্টাডিজ, স্টেট আরবান ডেভেলপমেন্ট এজেন্সি এবং কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষদের মতোন প্রতিষ্ঠানগুলি উন্নততর পৌর-প্রশাসনের স্বার্থে আগের চেয়েও অনেক বেশি গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। উন্নয়ন কর্মসূচিগুলি নির্দিষ্ট সময়ের মধ্যে সঠিক রূপায়ণ, আর্থিক ও প্রশাসনিক শৃঙ্খলার সুরক্ষা, দারিদ্র দূরীকরণ কর্মসূচির রূপায়ণ ও নজরদারি, পৌরসভার দক্ষতা ও পৌর-রাজস্ব বৃদ্ধিতে এই প্রতিষ্ঠানগুলির অবদান এবং অপরিহার্যতা আজ অনস্বীকার্য। ত্রৈমাসিক 'পৌর দিগন্ত'-এর নিয়মিত প্রকাশ নাগরিক এবং পৌর-প্রশাসনের মধ্যে প্রত্যাশিত যোগসূত্রটি রচনা করতে পেরেছে। উন্নততর পৌর-প্রশানের স্বার্থে পর্যায়ক্রমে 'জি. আই. এস.' পদ্ধতি প্রবর্তনের কথাও বিশেষভাবে বিবেচিত হচ্ছে।

**(ছ) কলকাতা পৌরসভা**

১৯৮৪ সালে দীর্ঘ ১৬ বছর পরে কলকাতা কর্পোরেশনে নির্বাচন অনুষ্ঠিত হবার পরে থেকেই কলকাতার পৌর-প্রশাসনে পরিবর্তনের হাওয়া বইতে শুরু করে। বিগত ১৬ বছরে কলকাতার চেহারা-চরিত্রে লক্ষ্যণীয় পরিবর্তন ঘটে গেছে। নির্বাচিত কর্পোরেশন কলকাতার পরিকাঠামো, পরিষেবা, আর্থ-সামাজিক উন্নয়ন এবং প্রশাসনকে অধিকতর জনমুখী করার যে নিরলস প্রচেষ্ঠা চালিয়ে যাচ্ছে, তা দলমত নির্বিশেষে সর্ব শ্রেণীর

মানুষের সপ্রশংস নজরই শুধু কাড়েনি, ভারত তথা বহির্বিশ্বেরও দৃষ্টি আকর্ষণে সক্ষম হয়েছে। বিশ্বব্যাঙ্ক বলেছে ঃ পুর-পরিষেবার ক্ষেত্রে যে এ-রকম সফল পরিবর্তন ঘটেছে, তা আমাদের ধারণাতীত ছিল। 'আন্তর্জাতিক পরিবেশ অনুসন্ধান'-এর সোচ্চার স্বীকারোক্তি ঃ 'হাসপাতালে জঞ্জাল অপসারণ পদ্ধতিতে কলকাতা, ভারত তথা এশিয়ার পথ-প্রদর্শক। ......স্বাস্থ্য পরিষেবার ক্ষেত্রে সচেতনতা বৃদ্ধির জন্যে কলকাতা পুরসভা অভাবনীয় প্রচেষ্টা চালিয়েছে ইত্যাদি।

কলকাতার মতোন বিশাল এক পৌরাঞ্চলে সমস্যা থাকবেই। তবুও আর্থিক ও প্রশাসনিক বিভিন্ন সঙ্কটের মধ্যে দিয়েও কলকাতার নির্বাচিত কর্পোরেশন এই দেড়-দশকে উন্নয়নের যে বলিষ্ঠ পদক্ষেপগুলি গ্রহণ করেছে, কলকাতার দীর্ঘ পৌর ইতিহাসে তার কোনও নজির নেই।

কলকাতায় বস্তির সংখ্যা ৫৫১১টি। এই বস্তিগুলির অবর্ণনীয় দুর্দশার কথা অনেকেই এখনো ভুলে যাননি। বিভিন্ন প্রকল্পের মধ্য দিয়ে অগ্রাধিকার ভিত্তিতে এই বস্তি-অঞ্চলের এক অভাবিত পরিবর্তন সম্ভব করা গেছে। কলকাতার বস্তিগুলিতে এখন ১৮,০০০ বঃ কি.মি. রাস্তা, ২০,০০০টি জলকলের ট্যাপ-পয়েন্ট, ১৫,০০০টি রাস্তার আলো, ৪৫,০০০টি পাকা পায়খানা বস্তিবাসীদের জীবনচর্চার মানটিকেই আমূল বদলে দিয়েছে। আর্থ-সামাজিক উন্নয়নের জন্যে বৃত্তিমূলক প্রশিক্ষণ দেওয়া হয়েছে ৫,৪১০ জনকে, স্ব-নিযুক্তির জন্যে ঋণ দেওয়া হয়েছে ১৩,৯৭২ জনকে। গর্ভবতী মা ও শিশুদের স্বাস্থ্য সুরক্ষার জন্যে বিভিন্ন প্রকল্পের ফলে শিশু-মৃত্যুর হার নেমে এসেছে হাজারে ২৪ জনে, সর্বভারতীয় গড় যেখানে ৭১ জন। ও.ডি.এ.-র অর্থানুকূল্যে কলকাতা বস্তি-উন্নয়ন প্রকল্প, জাতীয় বস্তি-উন্নয়ন প্রকল্প, মৌল ন্যূনতম পরিষেবা প্রকল্প ও দশম অর্থ কমিশনের অনুদানে কলকাতার বস্তি-অঞ্চলে পরিবেশ, পরিকাঠামো, পরিষেবা, শিক্ষা, স্বাস্থ্য, স্ব-নিযুক্তি ইত্যাদি সার্বিক উন্নয়নের নিরলস প্রয়াস চালিয়ে যাওয়া হচ্ছে।

পানীয় জল সরবরাহে কলকাতা প্রশংসনীয় উদ্যম গ্রহণ করেছে। মেগাসিটি প্রকল্পে কলকাতায় পানীয় জলের উৎপাদন বৃদ্ধি ও নতুন জলাধার নির্মাণের এক ব্যাপক কর্মসূচি গৃহিত হয়েছে। কলকাতায় এখন দৈনিক জল সরবরাহের পরিমাণ ২৬০ এম. জি. ডি.। মাথাপিছু জলসরবরাহ ৪৫ জি.পি.সি.ডি.। আগামী ২০১০ সালের মধ্যেই বিভিন্ন জল-প্রকল্প রূপায়ণের ফলে মাথা-পিছু জল সরবরাহ ৫০ জি.পি.সি.ডি. হবে বলে আশা করা যায়। এরকমভাবে জল-নিকাশি ব্যবস্থার জন্যেও গৃহীত হয়েছে একাধিক প্রকল্প। কলকাতার পূর্বাঞ্চলে জল-নিকাশি ব্যবস্থা উন্নততর করতে হাডকোর কাছ থেকে ১৪০ কোটি টাকা ঋণ নিয়ে একটি সুসংহত পরিকল্পনা রূপায়ণের সিদ্ধান্ত গৃহীত হয়েছে।

কলকাতার রাস্তার মোট দৈর্ঘ প্রায় ৪০০০ কি.মি.। প্রতিবছর নিয়মিত রক্ষণাবেক্ষণ করা হয় প্রায় ১৫০০ কি.মি. রাস্তা। ১৯৮৪-৮৫ সালে এই কাজে কলকাতায় বরাদ্দ ছিল ২.৭৬ কোটি টাকা। ১৯৯৯-২০০০ সালে এই অঙ্ক ৮৯.৭৯ কোটি টাকা। বর্তমান আর্থিক বছরে অতি বর্ষণে ক্ষতিগ্রস্থ রাস্তাগুলির মেরামতি ও শক্তিশালীকরণের জন্য হাডকোর কাছ থেকে ৬ কোটি টাকা ঋণ গ্রহণের একটি প্রকল্প অনুমোদিত হয়েছে। প্রধানতম রাস্তাগুলির ও ব্রিজগুলির প্রশস্তকরণ, মেসটিক অ্যাসফল্টের ব্যবহার, গুরুত্বপূর্ণ জায়গায় উড়ালপুল নির্মাণ, নতুন ব্রীজ ও কানেক্টর নির্মাণ ইত্যাদি প্রকল্পের ফলে কলকাতা পথচারি ও যানবাহনের পক্ষে এখন আগের চেয়ে বহুগুণ মসৃণতর।

উন্নততর স্বাস্থ্য পরিষেবা, ম্যালেরিয়া নিয়ন্ত্রণে সুপরিকল্পিত পদক্ষেপ, জঞ্জাল অপসারণে নাগরিকদের অংশগ্রহণ ও অত্যাধুনিক প্রযুক্তি ব্যবহার করে শহরকে নিয়মিত পরিচ্ছন্ন রাখা, নতুন নতুন পার্ক নির্মাণ ও সবুজের সম্প্রসারণ, বাড়ির নক্সা অনুমোদনের কাজের বিকেন্দ্রীকরণ, বিল্ডিং নিয়মাবলীর সরলীকরণ, ব্যবসা-বাণিজ্যের ক্ষেত্রে 'এনলিস্টমেন্ট সার্টিফিকেট' দেবার নিয়মাবলীর সরলীকরণ, বে-আইনি নির্মাণের বিরুদ্ধে আইনগত ব্যবস্থাগ্রহণ, টাউন হলের সংস্কার ও সেখানে পাঠাগার ও মিউজিয়াম স্থাপন, বিগত দেড় দশকে নিজস্ব রাজস্ব প্রায় ৬ গুণ বৃদ্ধি করা, স্ট্যাণ্ড রোডে গঙ্গাদীরে 'মিলেনিয়াম পার্ক' নির্মাণ, ঐতিহ্যপূর্ণ বাড়ির সংরক্ষণ, প্রশাসনে স্বচ্ছতা অ গতির স্বার্থে বিভিন্ন বিভাগে কমপিউটার ব্যবহার, শিক্ষা ও সংস্কৃতির ক্ষেত্রে বিভিন্ন উদ্যোগ ইত্যাদি কর্মসূচি সম্মিলিত প্রভাবে কলকাতার নতুন ভাবমূর্তি জনমানসে আজ সুপ্রতিষ্ঠিত।

(জ) সব মিলিয়ে পৌর পশ্চিমবঙ্গে উন্নয়নের যে ব্যাপক উদ্যোগ গৃহীত হয়েছে, সত্তর দশকের মধ্য-পর্যায় পর্যন্ত এক কথায় তা ছিল অভাবিত পূর্ব। সর্বভারতীয় প্রেক্ষাপটে পশ্চিমবঙ্গের পৌর-প্রশাসন আজ এক ব্যতিক্রমী অভিজ্ঞতা। পশ্চিমবঙ্গে পৌরসভাগুলি আজ যথার্থ তৃতীয় স্তরের সরকারের মর্যাদায় অভিষিক্ত। গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণ, সুষ্ঠু প্রগতিশীল পৌর নীতি, উন্নয়নে জনগণের সক্রিয় অংশগ্রহণ, নির্বাচিত প্রতিনিধি ও পৌরকর্মিদের দক্ষতা বৃদ্ধির জন্য নিয়মিত প্রশিক্ষণ, পৌর-কর্মচারির সংখ্যা নিরূপণে সুনির্দিষ্ট মাপকাঠি প্রয়োগ, পৌর-কর্মিদের জন্যে বেতন-কমিশনের সুপারিশ কার্যকর করা, দরিদ্র্য শ্রেণীর মানুষের কল্যাণে বিশেষ প্রকল্প এবং অভিনিবেশ এবং সার্বিক পৌর-উন্নয়ন বিস্তৃত কর্মকাণ্ডের প্রভাব পশ্চিমবঙ্গের নগর-পরিবেশ, পরিষেবা ও জন-জীবনে আজ এক বিপুল পরিবর্তন সাধন করেছে। এরই ফলশ্রুতি, ১৯৭১ সালে যেখানে পশ্চিমবঙ্গের মোট শহরবাসীর ৬৮% বাস করতেন কলকাতা মহানগরীতে, ১৯৯১ সালে তা হ্রাস পেয়ে দাঁয়া ৫৯%। অনুরূপভাবে, ১৯৭১ সালে মহানগরীর মোট শহরবাসীর ৩৮% বাস করতেন কলকাতা পৌরাঞ্চলে, ১৯৯১ সালে তা হ্রাস পেয়ে দাঁড়ায় ২৮%।

স্মরণীয়, ১৯৭৬-৭৭ সালে কলকাতা-অন্তর্গত পৌরাঞ্চলে মাথা-পিছু ব্যয় ছিল ১৯.৮৮ টাকা এবং কলকাতা-বহির্ভূত পৌরাঞ্চলে ০.৮৭ টাকা। ১৯৯৮-৯৯ সালে এই অঙ্কেই পৌঁছে যায় যথাক্রমে ১৯২.২৭ টাকা ও ১৬১.৭২ টাকায়।

(ঝ) আগামী ২০২১ সালে পশ্চিমবঙ্গে শহরবাসীর সংখ্যা প্রায় ৪ কোটিতে পৌঁছে যাবে বলে বিশেষজ্ঞদের অনুমান। ভারতের ক্ষেত্রে এই অঙ্ক পৌঁছবে প্রায় ৬০ কোটিতে। পৌর-প্রশাসন জটিলতর হবে, পৌর-পরিষেবার চাহিদাও বৃদ্ধি পাবে বহুগুণ। দ্রুতগতি নগরায়ণ এবং জাতীয় আর্থ-সামাজিক উন্নয়নের স্বার্থে সর্বভারতীয় পুর-ভাবনায় প্রগতিশীল আজ তাই একান্ত জরুরি। শুধুমাত্র ৭৪-তম সংবিধান সংশোধনেই এই দায়িত্ব শেষ হয়ে যায় না। সমগ্র ভারতে আজ মোট রাজস্বের ৯০% এবং মোট গার্হস্থ্য উৎপাদনের ৬০% শহরাঞ্চলেই অবদান। অথচ শহরাঞ্চলের জন্যে মোট গার্হস্থ্য উৎপাদনের বরাদ্দের পরিমাণ মাত্র ০.৬%। পৌর-উন্নয়নে পশ্চিমবঙ্গ এবং বিভিন্ন রাজ্য সীমিত ক্ষমতার ভেতরেই বহুমাত্রিক যে পদক্ষেপগুলি গ্রহণ করেছে, ভবিষ্যৎ নগরায়ণ ও জাতীয় অর্থনীতির স্বার্থেই শহরাঞ্চলের জন্যে অধিকতর কেন্দ্রীয় অনুদান এবং প্রগতিশীল দৃষ্টিভঙ্গির দাবি আজ তাই সঙ্গতকারণেই অত্যন্ত প্রাসঙ্গিক।

নতুন সহস্রাব্দে পশ্চিমবঙ্গের পৌর-প্রশাসন উন্নততর নগর-জীবনের লক্ষ্যে নিরলস প্রয়াস চালিয়ে যাবে—এই আশা রেখে, সকলকে অভিনন্দন জানিয়ে, আমি আমার দাবিগুলি সভার অনুমোদনের জন্যে পেশ করছি।

## DEMAND No. 92

**Major Heads : 4858 — Capital Outlay on Engineering Industries (Public Undertakings), 5075—Capital Outlay on Other Transport Services (Public Undertakings), 6857 — Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 6858 — Loans for Engineering Industries (Public Undertakings) and 6860 — Loans for Consumer Industries (Public Undertakings)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 89,64,45,000 only be granted for expenditure under Demand No. 92, Major Heads : "4858—Capital Outlay on Engineering Industries (Public Undertakings), 5075—

Capital Outlay on Other Transport Services (Public Undertakings), 6857 — Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 6858 — Loans for Engineering Industries (Public Undertakings) and 6860 — Loans for Consumer Industries (Public Undertakings)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 29,58,26,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Mrinal Banerjee on Demand No. 92 was taken as real.)

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে ৯২ নং দাবির অধীনে '৪৮৫৮—ইঞ্জিনিয়ারিং শিল্পখাতে মূলধনী বিনিয়োগ (রাষ্ট্রায়ত্ত সংস্থাসমূহ)', '৫০৫৭—অন্যান্য পরিবহন সেবাখাতে মূলধনী বিনিয়োগ (রাষ্ট্রায়ত্ত সংস্থাসমূহ)', '৬৮৫৭—রাসায়নিক ও ফার্মাসিউটিক্যাল শিল্পসমূহের ঋণ (রাষ্ট্রায়ত্ত সংস্থাসমূহ)', '৬৮৫৮—ইঞ্জিনিয়ারিং শিল্পখাতে ঋণ (রাষ্ট্রায়ত্ত সংস্থাসমূহ)' এবং ৬৮৬০—ভোগ্যপণ্য শিল্পখাতে ঋণ (রাষ্ট্রায়ত্ত সংস্থাসমূহ)' খাতে ৮৯,৬৪,৪৫,০০০ (উননব্বই কোটি চৌযট্টি লক্ষ পঁয়তাল্লিশ হাজার) টাকার ব্যয়-বরাদ্দ মঞ্জুর করার প্রস্তাব করছি। [ভোট-অন-অ্যাকাউন্ট-এ প্রস্তাবিত ২৯,৫৮,২৬,০০০ (উনত্রিশ কোটি আটান্ন লক্ষ ছাব্বিশ হাজার) টাকার ব্যয়-বরাদ্দ উপরোক্ত প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের অন্তর্গত।]

২। রাষ্ট্রায়ত্ত উদ্যোগ বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণে বর্তমানে নিম্নলিখিত ২৩টি শিল্পসংস্থা ও একটি বিভাগীয় সংস্থা রয়েছে ঃ

(১) সরস্বতী প্রেস লিমিটেড ;

(২) ইলেকট্রো-মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রিজ লিমিটেড ;

(৩) ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন ;

(৪) ইস্টার্ন ডিস্ট্রিলারিজ অ্যাণ্ড কেমিক্যালস্ লিমিটেড ;

(৫) ম্যাকিন্‌টোস বার্ণ লিমিটেড ;

(৬) দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেড ;

(৭) ওয়েস্ট বেঙ্গল কেমিক্যাল ইণ্ডাস্ট্রিজ লিমিটেড ;

(৮) গ্লুকোনেট হেল্‌থ লিমিটেড ;

(৯) ওয়েস্টিংহাউস স্যাক্সবি ফার্মার লিমিটেড ;

(১০) শালিমার ওয়ার্কস (১৯৮০) লিমিটেড ;

(১১) ন্যাশনাল আয়রন অ্যাণ্ড স্টীল কোম্পানি (১৯৮৪) লিমিটেড ;

(১২) নিউ পাইপস্‌ অ্যাণ্ড টিউবস্‌ কোম্পানি লিমিটেড ;

(১৩) কার্টার পুলার ইঞ্জিনিয়ারিং কোম্পানি লিমিটেড ;

(১৪) ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং লিমিটেড ;

(১৫) অ্যাঞ্জেল ইণ্ডিয়া মেশিনস্‌ অ্যাণ্ড টুলস্‌ (১৯৮৭) লিমিটেড ;

(১৬) অ্যাপোলো জীপার কোম্পানি (প্রাইভেট) লিমিটেড ;

(১৭) ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো-টেক্সটাইল কর্পোরেশন (ভারত জুট মিল) ;

(১৮) ইণ্ডিয়া পেপার পাল্প লিমিটেড ;

(১৯) ওয়েস্ট বেঙ্গল প্লাইউড অ্যাণ্ড অ্যালায়েড প্রোডাক্টস্‌ লিমিটেড ;

(২০) লিলি বিস্কুট কোম্পানি (প্রাইভেট লিমিটেড) ;

(২১) ইণ্ডিয়া বেল্টিং অ্যাণ্ড কটন মিলস্‌ লিমিটেড ;

(২২) দার্জিলিং রোপওয়ে (বিভাগীয় সংস্থা) ;

(২৩) সুন্দরবন সুগারবীট প্রসেসিং কোম্পানি লিমিটেড ;

(২৪) কৃষ্ণা সিলিকেট অ্যাণ্ড গ্লাস ওয়ার্কস লিমিটেড।

৩। মাননীয় সদস্যগণের নিশ্চয়ই স্মরণে আছে যে, উল্লিখিত সংস্থাগুলির মধ্যে কেবলমাত্র ৪টি যেমন ঃ দুর্গাপুর কেমিক্যালস্‌, স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন, ইলেকট্রো-মেডিক্যাল এবং সুন্দরবন সুগারবীট—সরকারি উদ্যোগে স্থাপিত হয়েছিল। বাকি ১৯টি সংস্থা বেসরকারি মালিকানাধীন ছিল এবং রুগ্ন হয়ে পড়ার দরুন এগুলি বন্ধ হয়ে যায়। এমত পরিস্থিতিতে রাজ্যের বামফ্রন্ট সরকার শ্রমিকদের স্বার্থরক্ষার লক্ষ্যে বিভিন্ন আইনি বিধানের সাহায্যে এই সংস্থাগুলি অধিগ্রহণ করে এবং পরবর্তী পর্যায়ে এগুলিকে রাষ্ট্রীয় ব্যবস্থাপনার আওতায় আনা হয় (ব্যতিক্রম ম্যাকিন্‌টোস বার্ণ লিমিটেড, যার শেয়ার ৪৯

শতাংশ শেয়ার সরকারের আওতাভুক্ত), লিলি বিস্কুট ও অ্যাপোলো জীপার কোম্পানির গঠন প্রক্রিয়া সাম্প্রতিককালে গৃহীত হয়েছে এবং চলতি বছরের মধ্যে তা সম্পন্ন হবে বলে আশা করা যায়। মাননীয় সদস্যগণের পুনরায় দৃষ্টি আকর্ষণ করে উল্লেখ করতে চাই যে, আমাদের লক্ষ্য হল, সংস্থাগুলিকে আত্মনির্ভরশীল করে তোলা এবং এই সংস্থাগুলি যাতে সরকারি বাজেট সহায়তার উপর নির্ভর না করে, স্বয়ম্ভরতার দিকে এগোতে পারে তার ব্যবস্থা করা। কিন্তু বেসরকারি পরিচালনাধীন পরিস্থিতি উদ্ভুত কারণগুলি ছাড়াও নানা প্রতিবন্ধকতার দরুণ কাঙ্ক্ষিত লক্ষ্য অর্জন বিলম্বিত হচ্ছে।

৪। উল্লিখিত সংস্থাগুলির মধ্যে প্রথম ২১টি সংস্থা উৎপাদন, ব্যবসা ও পরিষেবামূলক ক্রিয়াকলাপে যুক্ত। দুটি সংস্থা—সুন্দরবন সুগারবীট প্রসেসিং কোম্পানি লিমিটেড এবং কৃষ্ণা সিলিকেট অ্যাণ্ড গ্লাস ওয়ার্কস লিমিটেড-এর উৎপাদন বর্তমান দশকের প্রথমার্ধ থেকে বন্ধ। দার্জিলিং রোপওয়ে (বিভাগীয় সংস্থা) বিগত কিছুদিন আগেও এক উপত্যকা থেকে অন্য উপত্যকায় বিভিন্ন পণ্য পরিবহনের কাজে নিযুক্ত ছিল। কিন্তু যান্ত্রিক ক্রটিজনিত কারণে বর্তমানে ঐ সংস্থাটির কাজকর্ম বন্ধ রয়েছে।

৫। এই বিভাগের অধীন সংস্থাগুলি যে ধরনের উৎপাদন ও ব্যবসায়িক প্রক্রিয়ার সঙ্গে যুক্ত তা সংক্ষেপে নিম্নরূপ ঃ

এই রাজ্যের রাসায়নিক শিল্পগুলির জন্য মৌল রাসায়নিক দ্রব্যাদি যথা—কস্টিক সোডা লাই, তরল ক্লোরিন, মোনাক্লোরোবেনজিন, সিন্থেটিক ফেনল প্রভৃতি উৎপাদনে দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেড নিযুক্ত রয়েছে। ওয়েস্টিংহাউস স্যাক্সবি ফার্মার লিমিটেড মূলত ভারতীয় রেলওয়ের জন্য সিগন্যালিং যন্ত্রপাতি, ব্রেকস্ ইত্যাদি প্রস্তুতকারক একটি সংস্থা। ইলেক্ট্রো-মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রিজ লিমিটেড এক্সরে মেশিন ও বায়োমেডিক্যাল যন্ত্রাদি প্রস্তুত ও রক্ষণ করা ছাড়াও রাজ্যের স্বাস্থ্য পরিষেবার সঙ্গে যুক্ত সরকারি স্বাস্থ্যকেন্দ্রগুলিকে প্রয়োজনীয় যন্ত্রাদি সরবরাহ করে থাকে। ওয়েস্ট বেঙ্গল কেমিক্যাল ইণ্ডাস্ট্রিজ লিমিটেড ঔষধ ও বেকারি শিল্পের জন্য রাসায়নিক দ্রব্যাদি প্রস্তুতকারী একটি প্রতিষ্ঠান। ইস্টার্ন ডিস্টিলারিজ অ্যাণ্ড কেমিক্যালস্ লিমিটেড রেক্টিফায়েড স্পিরিট, কান্ট্রি স্পিরিট ও শিল্পে ব্যবহৃত অ্যালকোহল প্রস্তুতকারী একটি সংস্থা। শালিমার ওয়ার্কস লিমিটেড জাহাজ তৈরি, মেরামত এবং সাধারণ ইঞ্জিনিয়ারিং ক্রিয়াকলাপের সঙ্গে যুক্ত। সরস্বতী প্রেস লিমিটেড মুদ্রণ ও তৎসম্পর্কিত কার্যাদি সম্পাদনের একটি সুপ্রতিষ্ঠিত সংস্থা। গ্লুকোনেট হেলথ্ লিমিটেড পেথিডিন, স্টিবানেটের মতো জীবনদায়ী ঔষধ পর্যাপ্ত পরিমাণে উৎপাদন করার একমাত্র স্বদেশি প্রতিষ্ঠান। এই সংস্থাটি অন্যান্য ঔষধ পত্রাদিও উৎপাদন করে থাকে। ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন শিল্প ও কৃষি উভয়ক্ষেত্রে বৈজ্ঞানিক উপায়ে সংরক্ষণের সুযোগ প্রদানকারি একটি সংস্থা।

ম্যাকিন্‌টোস বার্ণ, কার্টার পুলার লিমিটেড, ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং লিমিটেড সাধারণ প্রকৌশল এবং নির্মাণ কার্যাদির সঙ্গে যুক্ত। ন্যাশনাল আয়রন অ্যাণ্ড স্টিল কোম্পানি আবর্তিত ইস্পাত (Rolled Steel) সামগ্রী প্রস্তুত ও বিপণনকারী একটি সংস্থা। নিও পাইপ অ্যাণ্ড টিউবস্‌ কোম্পানি তামার পাইপ এবং টিউব উৎপাদনের সঙ্গে যুক্ত। অ্যাঞ্জেল ইণ্ডিয়া মেশিন অ্যাণ্ড টুলস্‌ লিমিটেড, প্লাস্টিক শিল্পের প্রয়োজনীয় মেশিন ও বিভিন্ন ধরনের যন্ত্রপাতি প্রস্তুতকারক একটি সংস্থা। বিভিন্ন ধরনের জিপ ফ্যাসনার তৈরি করে থাকে অ্যাপোলো জীপার কোম্পানি লিমিটেড। ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো টেক্সটাইল কর্পোরেশন লিমিটেড-এর সংস্থা ভারত জুট মিল শিল্পে ব্যবহার্য চটের থলি উৎপাদন করে, ইণ্ডিয়া বেল্টিং কোম্পানি লিমিটেড-এ উৎপাদিত হয় নাইলন এবং কটন বেল্ট। ইণ্ডিয়া পেপার পাল্প লিমিটেড বিভিন্ন ধরনের কাগজ স্বল্প পরিমাণে উৎপাদন করে। ওয়েস্ট বেঙ্গল প্লাইউড লিমিটেড নানা ধরনের ওয়াটার প্রুফ প্লাইউড বোর্ড এবং ফ্লাসডোর প্রস্তুতকারী একটি সংস্থা। নানা স্বাদের বিস্কুট প্রস্তুতকারক ঐতিহ্যবাহী প্রতিষ্ঠান হল লিলি বিস্কুট কোম্পানি লিমিটেড।

৬। মাননীয় সদস্যবৃন্দের নিশ্চয়ই স্মরণে আছে যে, আমি গত বাজেট বক্তৃতায় উল্লেখ করেছিলাম যে, এই সংস্থাগুলি উৎপাদনের ক্ষেত্রে যাতে উচ্চতর লক্ষ্যমাত্রা অর্জন করে এবং এদের সার্বিক উৎকর্ষতা বৃদ্ধি পায় সেজন্য সঠিক উদ্যোগ ও কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। সংস্থাগুলির পরিচালন ব্যবস্থাকে শক্তিশালী করার সেই প্রয়াস অব্যাহত রয়েছে। সংস্থাগুলি যাতে সঠিক অর্থেই ঘুরে দাড়াতে সক্ষম হয়, সেই লক্ষ্যে বিভিন্ন স্বল্প, মধ্য ও দীর্ঘমেয়াদি কার্যক্রম নির্দিষ্ট করা হয়েছে। সংস্থাগুলির কাজকর্মের অনুপুঙ্খ তত্ত্বাবধান এবং নিরন্তর প্রকৌশলগত পরামর্শ প্রদানের জন্য একটি পারদর্শী টিম (Strategic Business Expert Group) গঠন করা হয়েছে। এরা নিয়মিত এবং লাগাতারভাবে এই কাজ করে চলেছেন। সংস্থাগুলির মধ্যে সিনার্জি প্রবর্তন, উৎপাদিত সামগ্রীর গুণগত মান সুনিশ্চিতকরণ, উপযুক্ত পুনর্গঠন ও মানব সম্পদ উন্নয়নের উপর গুরুত্ব আরোপ এবং সর্বোপরি সংস্থাগুলির পরিচালন কর্তৃপক্ষ ও শ্রমিক-কর্মচারির মিলিত উদ্যোগ গ্রহণের ফলে সীমিত বিনিয়োগের মাধ্যমেও বহুমুখীকরণের উদ্যোগ সফলতা লাভ করছে এবং সংস্থাগুলির টিকে থাকার সামর্থও উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে।

রাজ্য বাজেটে বরাদ্দকৃত অর্থ যাতে সংস্থাগুলির বাণিজ্যিক লক্ষ্য অর্জনে যথার্থভাবে ব্যবহৃত হয়, সেই বিষয়টিকে অতিরিক্ত অগ্রাধিকার দেওয়া হয়েছে। তাছাড়া পরিচালকমণ্ডলী ও কর্মচারিবৃন্দের মধ্যে পারস্পরিক মত বিনিময়ের বিষয়টিও সবিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। পারস্পরিক বিশ্বাসযোগ্যতার বাতাবরণ সৃষ্টি এবং কর্মচারিদের অংশগ্রহণ যে পরিস্থিতির সামগ্রিক উন্নতিসাধন ঘটাবে এই বিষয়টি মনে রেখেই উপযুক্ত কর্মসূচি প্রণয়ন

করা হয়েছে। আর্থিক ও অন্যান্য উন্নতমানের প্রযুক্তির যোগান যেহেতু সহজলভ্য নয়, এই কারণেই অভ্যন্তরীণ সহযোগিতার দিকটির উপরই সবিশেষ নজর দেওয়া হয়েছে।

৭। মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে, উল্লিখিত নীতিসমূহ বাস্তবায়নের ফলে সংস্থাগুলির সার্বিক বিকাশে আশাব্যঞ্জক ফল পাওয়া গেছে। আমি আনন্দের সঙ্গে এই সাফল্যগুলির সংক্ষিপ্তসার আপনাদের কাছে উপস্থাপন করছি।

(ক) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ২৩টি সংস্থার মধ্যে ৫টি সংস্থা (সরস্বতী প্রেস, ইলেকট্রো-মেডিক্যাল, স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন, ইস্টার্ন ডিস্টিলারিজ এবং ম্যাকিনটোস বার্ণ) নীট লাভ করেছে। আশা করা যায় ১৯৯৯-২০০০ আর্থিক বছরে এই পাঁচটি সংস্থার লাভের পরিমাণ আরও বৃদ্ধি পাবে। পূর্ববর্তী বছরের তুলনায় ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ৯টি সংস্থা তাদের নগদ লোকসান কমিয়ে এনেছে এবং লোকসানের ক্রমবৃদ্ধির প্রবণতাও লক্ষণীয় পরিবর্তন সূচিত হয়েছে। অন্যদিকে, সংস্থাগুলির সরকারি নির্ভরতার পরিমাণও হ্রাস পেয়েছে। মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে, ঐসব সংস্থাগুলির কর্মচারিদের বর্তমান বছরে উচ্চতর হারে মহার্ঘভাতা এবং ২০ শতাংশ অন্তবর্তী ভাতা প্রদানের ফলে ব্যয় বৃদ্ধি ঘটলেও ১৯৯৯-২০০০ আর্থিক বছরে উল্লিখিত সাফল্য বজায় থাকবে বলে আশা করা যায়।

মাননীয় সদস্যগণ জেনে আরও খুশি হবেন যে, বিগত ১৯৯৬-৯৭ আর্থিক বছর থেকেই ২৪টি রাষ্ট্রায়ত্ত উদ্যোগেই উৎপাদন ও বিক্রয় বৃদ্ধি পাচ্ছে। ১৯৯৭-৯৮-এর তুলনায় ১৯৯৯-২০০০ আর্থিক বছরে উৎপাদন ও বিক্রয়ের হার প্রায় ৫৫ শতাংশ বৃদ্ধি পাবে বলে আশা করা যায়। ফলে উৎপাদন ও বিক্রয়ের স্তর যথাক্রমে প্রায় ১৯৪ কোটি টাকা এবং ২৬৯ কোটি টাকায় পৌঁছবে।

(খ) সরস্বতী প্রেস এবং স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন সরকারকে নিয়মিত ডিভিডেণ্ড প্রদান করছে। ১৯৯৮-৯৯ আর্থিক বছরে সরস্বতী প্রেস শতকরা ১০ ভাগ ডিভিডেণ্ড ঘোষণা করেছে এবং এ বাবদ ৫৫ লক্ষ টাকা মাননীয় মুখ্যমন্ত্রীর হাতে প্রদান করা হয়েছে। ওয়্যারহাউসিং কর্পোরেশন ১৯৯৬ পর্যন্ত তিন বছরের জন্য সরকারকে এ বছর প্রায় ৬০ লক্ষ টাকা ডিভিডেণ্ড প্রদান করেছে।

(গ) সরস্বতী প্রেস কোনওরকম সরকারি গ্যারান্টি ব্যতিরেকেই নিজেকে উচ্চ ক্রেডিট রেটিং স্তরে উন্নীত করেছে—এটি নিঃসন্দেহে একটি উল্লেখযোগ্য সাফল্য। অধিকন্তু, সরস্বতী প্রেস সিকিউরিটি প্রিন্টিং আধুনিকীকরণের প্রক্রিয়া বাস্তবায়নের লক্ষ্যে নিজস্ব উদ্যোগে বেসরকারি আর্থিক প্রতিষ্ঠান থেকে সম্পদ সংগ্রহ করতে সমর্থ হয়েছে।

(ঘ) শালিমার ওয়ার্কস এবং ওয়েস্টিং হাউস স্যাক্সবি ফারমার (ট্যাংরা কারখানা) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে আন্তর্জাতিক স্বীকৃত এবং মর্যাদাপূর্ণ আই. এস. ও. ৯০০০ সার্টিফিকেট লাভে সক্ষম হয়েছে। পরামর্শদাতা (SBEG) কমিটির তত্ত্বাবধানে এই দপ্তরের আরও কয়েকটি সংস্থা এই গুরুত্বপূর্ণ শংসাপত্র অর্জনের জন্য প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করেছে এবং আসা করা যায় আগামী বছরে আরও সাফল্য অর্জিত হবে।

(ঙ) সামগ্রিক উন্নতির ধারার সঙ্গে সাযুজ্য রেখে SBEG-র সহায়তায় এই সংস্থাগুলির বহুমুখীকরণ ও আধুনিকীকরমের উদ্যোগ গ্রহণ করা হয়েছে। স্বল্প বিনিয়োগে অধিকতর সুফল অর্জন করা যায় এমন সিদ্ধান্ত আমাদের গ্রহণ করতে হচ্ছে। বর্তমানে যে সমস্ত প্রকল্প বিভাগীয় অনুমোদনক্রমে রূপায়িত হচ্ছে, তার চালচিত্র আমি মাননীয় সদস্যবৃন্দের কাছে উপস্থাপন করছি। বর্তমান বছরেও এগুলোর কয়েকটি ক্ষেত্রে আমাদের সহায়তা প্রদান করতে হবে।

রাজ্য সরকারের আর্থিক আনুকূল্যে এবং IDBI-এর মেয়াদী ঋণে ইলেকট্রো-মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রিজের ১৬ কোটি টাকার পি.ভি.সি. ব্লাড ব্যাগ প্রকল্পটি এখন সমাপ্তির পথে। আশা করা হচ্ছে আগামী মে মাসে এর উৎপাদন শুরু হবে। বিভিন্ন সংস্থা নানা ক্ষেত্রে যুক্ত থাকায় এই প্রকল্পটির বাস্তবায়নে কিছু জটিলতার সৃষ্টি হয়েছে। যদিও প্রকল্পটি রূপায়ণে ৪/৫ মাস অতিরিক্ত সময় ব্যয়িত হচ্ছে, তবুও আমি আপনাদের জানাতে পেরে খুশি যে, ব্যয়-সংকোচ নীতি অবলম্বনের ফলে এর জন্য বিশেষ ব্যয় বৃদ্ধি ঘটবে না।

দুর্গাপুর কেমিক্যালস লিমিটেড স্টেবল্ ব্লিচিং পাউডার প্রকল্প এবং হাইড্রোজেন বটলিং প্ল্যান্ট প্রকল্প দুটিতে ১৯৯৯-২০০০ আর্থিক বছরেই উৎপাদন শুরু করেছে। এই প্রকল্পগুলি রূপায়ণের ফলে সংস্থাটির উৎপাদন বহুমুখীকরণের লক্ষ্য অর্জিত হয়েছে। এর ফলে কস্টিক সোডা প্রকল্প থেকে হাইড্রোজেন এবং ক্লোরিনের মতো প্রাপ্ত উপক্ষারকে লাভজনকভাবে ব্যবহার সম্ভব হচ্ছে।

'মিনারেল ওয়াটার' প্রকল্প সমাপ্ত হওয়ার সঙ্গে সঙ্গে ওয়েস্ট বেঙ্গল কেমিক্যাল ইণ্ডাস্ট্রিজ তাদের বোতলে পরিবেশিত 'লাইফ লাইন' পানীয় জলের জন্য আই-এস-আই শংসাপত্র পেয়েছে এবং ইতিমধ্যেই বাজারজাত করা হয়েছে। 'মাদার ডেয়ারি'র সঙ্গে এদের একটি চুক্তি পত্র স্বাক্ষরিত হয়েছে।

সাত বছরের অধিক সময় উৎপাদন বন্ধ থাকার ফর কৃষ্ণা সিলিকেট অ্যাণ্ড গ্লাস লিমিটেডের বারুইপুরে কারখানাটি বর্তমান বছরে পুনরায় চালু হয়েছে। আশা করা যাচ্ছে গ্লাস তৈরির বাণিজ্যিক উৎপাদন মে মাস নাগাদ শুরু হবে। তাছাড়া এখানে

গ্লেজ্‌ড সিরামিক ওয়াল টাইলস্ উৎপাদন প্রকল্পের কাজকর্মও একই সঙ্গে শুরু হয়েছে এবং আশা করা যায় এ বছরের শেষ দিকে এর উৎপাদন পুরোমাত্রায় শুরু হবে। এই দুটি প্রকল্পে সাড়ে সাত কোটি টাকা বিনিয়োগ করা হচ্ছে। প্রকল্প দুটি রূপায়ণের ফলে সকল শ্রমিক কর্মচারীকে পূর্ণমাত্রায় কাজে নিযুক্ত করা সম্ভব হবে।

ন্যাশনাল আয়রণ অ্যাণ্ড স্টীল কোম্পানির রোলিং মিলটি প্রায় আট বছর বন্ধ ছিল। ১৯৯৮-৯৯ সালে এর আধুনিকীকরণের কাজ হাতে নেওয়া হয়। প্রস্তাবিত আধুনিকীকরণে প্রায় আট কোটি টাকা খরচ হবে। আশা করা যায় যে, আগামী মে মাস নাগাদ উৎপাদনের কাজ চালু হবে। বিলেট্ সরবরাহ করার জন্য দুর্গাপুর স্টীল প্ল্যান্ট এবং SAIL-এর একটি দীর্ঘমেয়াদি চুক্তি সম্পাদিত হয়েছে।

ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং-এর টিটাগড় কারখানায় 'ইনডাকশন ফার্নেস' সংস্থাপনের ফলে কাস্ট আয়রণ এবং স্টীল কাস্টিং-এর মিশ্রণ উৎপাদনের কাজ শুরু হয়েছে।

কমপিউটার চালিত নিউম্যারিক কন্ট্রোল মেশিন (CNC) প্রস্থাপনের ফলে ওয়েস্টিং হাউস স্যাক্সবি ফারমারের ইঞ্জিনিয়ারিং ক্রিয়াকলাপ বহুগুণ বৃদ্ধি পেয়েছে। গত বছর ইউরোপের রেলওয়ে সাজসরঞ্জাম উৎপাদকের সঙ্গে আলোচনায় অংশগ্রহণ করার ফলশ্রুতিতে বিশ্বে রোলিং স্টক কাপলিং মেকানিজমের অগ্রণী জার্মানি সংস্থা Scharfenberge-এর সঙ্গে কৃৎকৌশল হস্তান্তর চুক্তি সম্পাদন করা সম্ভব হয়েছে। এই চুক্তি অনুযায়ী ভারতীয় রেলওয়ের জন্য WSF তার অন্যতম গুরুত্বপূর্ণ বহুমুখী কাজকর্মের অঙ্গ হিসাবে এই বছরেই স্টেট-অব-দি-আর্ট কাপলার উৎপাদনের কাজ শুরু করবে।

যদিও প্রথমাবস্থায় ব্রিটেনের মেসার্স ওয়েস্টিং হাউস ব্রেক্স WSF-কে নতুন কোন ব্রেক সম্বন্ধীয় প্রযুক্তি হস্তান্তরে অস্বীকৃতি জানিয়েছিল কিন্তু পরবর্তীকালে এই সংস্থাও তাদের অবস্থান পরিবর্তন করে এবং অধুনা WSF-কে আধুনিক প্রযুক্তি হস্তান্তরে সম্মত হয়েছে। এর ফলে এখানে কম্পিউটার চালিত কন্ট্রোল সিস্টেম এবং মডিউলার ব্রেক উৎপাদন করা সম্ভব হবে। এই দুটিই রেলওয়ে ব্রেক সিস্টেমের পক্ষে সবচেয়ে কার্যকর। এছাড়া মেট্রোসহ অন্যান্য বহুমুখী ক্ষেত্রেও এর বাজার পাওয়া যাবে।

৮। আমি মাননীয় সদস্যগণকে আরও বলতে চাই যে, এই বর অর্থাৎ ১৯৯৯-২০০০ আর্থিক বচরে ২০ শতাংশ অন্তবর্তীভাতা এবং পর্যায়ক্রমে মহার্ঘভাতা বৃদ্ধি বাবদ সংস্থার কর্মচারিদের জন্য প্রভূত ব্যয়বৃদ্ধি সত্ত্বেও পূর্ববর্তী বছরের তুলনায় বর্তমান বছরেও আগের বছরগুলির মতই লোকসান কমবে এবং কম করে হলেও অন্তত ১০ শতাংশ কমবে। আগামী বছর অর্থাৎ ২০০০-২০০১ আর্থিক বছরের লক্ষ্য হল সংস্থাগুলির Turn Around-প্রবণতাকে আরও বেশি করে সংহত করা। যে বার্যিক পরিকল্পনা চূড়ান্ত

করা হয়েছে, তাতে নবম পরিকল্পনাকালের ধার্য লক্ষ্যকে সামনে রেখে আমাদের দ্বৈত উদ্দেশ্য হল, ৪র্থ বেতন কমিশনের সুপারিশ কার্যকর করার জন্য আনুমানিক ব্যয়ের যতটা সম্ভব অভ্যন্তরীণ উৎপাদন থেকে সৃষ্ট আয় থেকে নির্বাহ করা এবং সংস্থাগুলির লোকসানের পরিমাণ বর্তমান বছরের তুলনায় আরও অন্তত ১০ শতাংশ কমিয়ে আনা।

এঞ্জেল ইণ্ডিয়া চেন্নাই কেন্দ্রিক পলিমার টেকনোলজিস্টের সহায়তায় পলিমার ও পি.ভি.সি. কম্পাউণ্ডস উৎপাদনের জন্য একটি প্রকল্প গ্রহণ করেছে। প্রকল্পটি রূপায়ণের ক্ষেত্রে প্রয়োজনীয় কাঁচামাল আংশিকভাবে হলদিয়া পেট্রোকেমিক্যালস থেকে পাওয়া যাবে। এই প্রকল্পটির বাস্তবায়নে ওয়েস্ট বেঙ্গল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট অ্যাণ্ড ফিনান্স কর্পোরেশন মেয়াদী ঋণ মঞ্জুর করেছে। প্রকল্পটি রূপায়ণের ফলে যে পলিমার ও প্লাস্টিক কম্পাউণ্ডস পাওয়া যাবে তা ডাউনস্ট্রীমে ইঞ্জেকসন মোল্ডিং মেশিনারিতে নানা ধরনের প্লাস্টিক পণ্য উৎপাদনে ব্যবহৃত হবে।

৯। মাননীয় সদস্যগণ নিশ্চয়ই অবগত আছেন যে, আমাদের যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থায় একটি রাজ্য সরকারের পক্ষে তার শিল্পনীতি রূপায়ণের পথ মসৃণ নয়। আমি পুনরায় উল্লেখ করছি যে, আমরা এমন এক স্পন্দনশীল সরকারি ক্ষেত্র চাই যা শুধু সুষ্ঠু ও দক্ষ পরিচালনার মানদণ্ডেই নয়, উৎপাদিত সামগ্রীর গুণগত উৎকর্যতায়ও সত্যিকার অর্থেই ভ্যালু অ্যাড করতে সক্ষম এবং শিল্পজগতের প্রতিযোগিতার মুখোমুখি দাঁড়াতেও সক্ষম।

এই নীতির উপর দাঁড়িয়েই আমাদের সংস্থাগুলির সামর্থ্য চিহ্নিতকরণ ও তার ভিত্তিতে তাদের সঠিক শ্রেণী বিভাজন করার প্রক্রিয়া শুরু করা হয়েছে। স্বচ্ছ ও সুসংহতভাবে গৃহীত কর্মসূচি অনুসরণ ও সীমিত আর্থিক সম্পদ সদ্ব্যবহারের মাধ্যমে যাতে এই সংস্থাগুলি উচ্চমানের দক্ষতা অর্জনে সমর্থ হয়, সেই লক্ষ্য নিয়েই আমরা এগোচ্ছি—এটা আমি পুনরায় দৃঢ়তার সঙ্গে বলতে চাই। আমি এ দাবি করি না যে, আমরা লক্ষ্য অর্জনে যথেষ্ট অগ্রসর হতে পেরেছি কিন্তু অত্যন্ত বিনীতভাবে এবং আমার সীমাবদ্ধতার কথা মনে রেখেই আমি মাননীয় সদস্যবৃন্দকে বলতে চাই যে, আমরা কাজ শুরু করেছি। সংস্থাগুলির সার্বিক দৃষ্টিভঙ্গিগত পরিবর্তন সূচিত হয়েছে কিনা, সে বিচার মাননীয় সদস্যবৃন্দ অবশ্যই করবনে। তবে এ প্রত্যয় আমার আছে যে, আপনাদের সকলের সহযোগিতা নিয়ে আমার কাঙ্ক্ষিত লক্ষ্য অর্জনে অবশ্যই সমর্থ হব।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই কথাগুলি উল্লেখ করে আমি রাষ্ট্রায়ত্ত উদ্যোগ সংস্থার পরিচালনাধীন রাষ্ট্রায়ত্ত সমূহের ২০০০-২০০১ সালের প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের দাবি অনুমোদনের জন্য উত্থাপন করছি।

## DEMAND No. 93

**Major Heads : 4856—Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings), 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings) and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Public Undertakings)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 53,10,00,000 only be granted for expenditure under Demand No. 93, Major Heads : " 4856—Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings), 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings) and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Public Undertakings)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 17,52,30,000 already voted on account)

Budget Speech of Shri Bidyut Ganguly on Demand No. 93 printed alongwith Budget Speech on Demand No. 24 was taken as read.

## DEMAND No. 94

**Major Heads : 4859—Capital Outlay on Telecommunication and Electronics Industries and 6859—Loans for Telecommunication and Electronics Industries**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 16,00,00,000 only be granted for expenditure under Demand No. 94, Major Heads : "4859—Capital Outlay on Telecommunication and Electronics Industries and 6859—Loans for Telecommunication and Electronics Industries" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 5,28,00,000 already voted on account)

Budget Speech of Shri Bidyut Ganguly on Demand No. 94 printed alongwith Budget Speech on Demand No. 24 was taken as read.

**DEMAND No. 95**

**Major Heads : 4857—Capital Outlay on Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries and Food & Beverages), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries and Food & Beverages)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 28,48,00,000 only be granted for expenditure under Demand No. 95, Major Heads : "4857—Capital Outlay on Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries and Food & Beverages), 6857— Lons for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries and Food & Beverages)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 9,39,84,000 already voted on account)

## DEMAND No. 96

**Major Heads : 6875—Loans for Other Industries (Excluding Closed & Sick Industries and Public Undertakings) and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 12,41,00,000 only be granted for expenditure under Demand No. 96, Major Heads : "6875—Loans for Other Industries (Excluding Closed & Sick Industries and Public Undertakings) and 6885— Loans for Other Industries and, Minerals (Excluding Closed and Sick Industries)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 4,09,53,000 already voted on account)

## DEMAND No. 97

**Major Heads : 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings and Closed & Sick Industries**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 90,00,000 only be granted for expenditure under Demand No. 97, Major Heads : "4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertaking and Closed & Sick Industries)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 29,70,000 already voted on account)

Budget Speech of Shri Bidyut Ganguly on Demand No. 97 printed alongwith Budget Speech on Demand No. 24 was taken as read.

## DEMAND No. 99

**Major Heads : 7610—Loans to Government Servants, etc. and 7615—Miscellaneous Loans**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 90,00,00,000 only be granted for expenditure under Demand No. 99, Major Heads : "7610—Lons to Government Servants, etc. and 7615—Miscellaneous Loans" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 29,70,00,000 already voted on account)

## Adjournment

The House was then adjourned at 7-12 hour till Wednesday, the 29th December, 2000, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 30th March, 2000 at 11-00 a.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 16 Ministers, 07 Ministers of State and 128 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Questions
### (to which oral answers were given)

**বন্যপ্রাণী সংরক্ষণ**

*১৬৫।(অনুমোদিত প্রশ্ন নং *২০৯) শ্রী সুধীর ভট্টাচার্য ঃ বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্য যে, ১৯৯১ সালের বন্যপ্রাণী সংরক্ষণ আইনে যাবতীয় ধরা, হত্যা ও বিক্রি নিষিদ্ধ ; এবং

(খ) সত্য হলে রাজ্যে পাখি ধরা, হত্যা ও বিক্রি বন্ধ করতে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ

(ক) হ্যাঁ।

(খ) (১) টহলদারীর ব্যবস্থা,

(২) অপরাধীদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা।

(৩) জনগণের সচেতনতা বৃদ্ধির কর্মসূচি।

(৪) অবৈধ ব্যবসা ও চোরাচালান বন্ধের জন্য রেল, বিমান, পুলিশ, শুল্ক, B.S.F. Revenue Intelligence ইত্যাদি দপ্তরের সঙ্গে সমন্বয় ও সম্মিলিত উদ্যোগ।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, উনি তো অনেকগুলি বিশেষ কথা বললেন, আমার প্রশ্ন ৯৯ সালের জানুয়ারি থেকে ২০০০ সালের জানুয়ারি পর্যন্ত কতজন এই বেআইনি ব্যবসায় জড়িত ব্যক্তিকে ধরা হয়েছে, এবং ধরলে বেআইনি ব্যবসায় জড়িতদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** ৯৯-২০০০ সালের হিসাব আমার কাছে নেই। ৯৬-৯৭, ৯৭-৯৮, ৯৮-৯৯ পর্যন্ত হিসাব আমার কাছে আছে। আপনি যে সময়ের জন্য জানতে চেয়েছেন এটার জন্য নোটিশ দেবেন।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** আমার প্রশ্নটার মধ্যে ৯১ সালের কথা বলা আছে, আপনি একটা বছরে কতজনকে ধরেছেন এবং কতজনের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** আমরা ব্যবস্থা নিয়েছি। যেমন ৯৬-৯৭-তে অপরাধী শনাক্ত এবং কতজনকে কোর্টে পাঠানো হয়েছে সেটা বলছি ; ৩০ জনকে, ৯৭-৯৮-তে ৭ জনকে, ৯৮-৯৯-তে ২৩ জনকে। চোরা চালানের জন্য ৯৬-৯৭-তে ৭২ জন, ৯৭-৯৮-তে ৩৫ জন, ৯৮-৯৯-তে ২৭ জন এরা বিচারাধীন আছে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** বিদেশি পাখি বিক্রি নিষেধাজ্ঞা না থাকায় বিদেশি পাখির সঙ্গে দেশি পাখি বিক্রি চলছে, দপ্তরের কর্মচারিদের যোগসাজশে, এই সম্পর্কে কোনও তথ্য সরকারের কাছে আছে কিনা বলবেন কি?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** বিদেশি পাখির কথা বলছেন এটা তো সব সময় ধরা হচ্ছে। সাইট-কনভেনশন অন ইন্টারন্যাশনাল ট্রেড ইন এনডেনজার্ড স্পেশিয়েস এই আচরণবিধি ভারতে প্রচলিত আছে, আমাদের এখানেও চালু আছে। এদের সঙ্গে সহযোগিতা করে বিদেশি পাখি ধরা হয়। যে সমস্ত পাখি ধরা হয় তার একটা হিসাব আমি দিতে পারি ১৯৯৬-৯৭ সালে ২,৬২২ ; ১৯৯৭-৯৮ সালে ২,০৩৮ ; আর ১৯৯৮-৯৯ সালে ১,১৪৮ এই কাজটা চলছে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** বিশেষ করে শীতের অতিথি পাখিদের মাংসের লোভে শিকার করা হচ্ছে, তাতে ওরা এখানে আসা বন্ধ করে দিচ্ছে। পাশাপাশি বিদেশি পাখিদের ভালোভাবে বাঁচার পরিবেশ গড়ে তুলতে সরকার কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি পশ্চিমবঙ্গ সরকারের বন বিভাগ থেকে আমরা চেষ্টা করছি যাতে পাখিরা আবার আগের মতো আসতে পারে তার জন্য বনের বাইরেও আমরা বন তৈরি করছি। স্যাটেলাইট অনুযায়ী আমাদের বনের মাত্রা ক্রমশ বাড়ছে। বনের বাইরে যে বন সেখানে আমরা ফল যুক্ত

গাছ লাগাচ্ছি; যাতে পাখিরা বেশি আকৃষ্ট হয়। তাছাড়া বিভিন্ন অঞ্চলে ইকো ডেভেলপমেন্ট কমিটি করা হয়েছে ওখানকার অধিবাসীদের নিয়ে, এই অবৈধ চোরাচালান রোধ করতে তারা সচেষ্ট হয়েছে। আর বিভিন্ন বিভাগের সঙ্গে সমন্বয় রেখে আমরা কাজ করছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** কিছু দিন আগে যারা পক্ষীবিজ্ঞানী, অ্যানথ্রোপোলজিস্ট, তারা বলেছেন কলকাতা শহরে বিভিন্ন জায়গায় কিছু কিছু গাছ আছে, সেই গাছের ফুলের কালারে পাখিরা ভীত হয়ে পড়ছে, তারা এদিকে আসতে চাইছে না। তারা একটা রেকমেন্ডশন করেছিল, এই ধরনের গাছগুলো বিশেষ করে কৃষ্ণচূড়া গাছ কেটে ফেলতে। এই ব্যাপারে সরকারের বক্তব্য কি?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** বিষয়টা নিয়ে আমরা এখনও ভাবিনি। কৃষ্ণচূড়া গাছ তো থাকবে, এটা সৌন্দর্য বৃদ্ধি করে এবং এটা সিজন টাইমের ফুল এবং পাখিদের আকৃষ্ট করার জন্য ফলের গাছও করা হচ্ছে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** ১৯৯১ সালের যে আইন তার কথা আপনি বললেন। যে সমস্ত জায়গায় ফরেস্ট আছে, সেখানে কর্মচারিরা থাকে, অফিস থাকে। কিন্তু তার বাইরে প্রায়শই দেখা যায় বন্দুক দিয়ে কোথাও বক বা অন্যান্য পাখি শিকার করা হচ্ছে। এদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়ার দায়িত্ব কাদের উপরে ন্যস্ত করা হয়েছে?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** এটা আপনিও করতে পারেন খুব সহজেই। ১৯৯১ সালের যে অ্যামেন্ডমেন্ট আছে, ফরেস্ট ওয়ার্ল্ড লাইফ অ্যাক্ট সেটা সকলেরই অল্প বিস্তর জানা আছে। কাক ও পায়রা ছাড়া সমস্ত রকম পাখির উপরে আক্রমণ হলে সেটা বেআইনি। এই ব্যাপারে পুলিশ আছে, থানা আছে, কাস্টমস্ আমাদের সাহায্য করে, বনবিভাগ সাহায্য করে, স্থানীয় পঞ্চায়েত এবং বিধায়করা এই অবৈধ কাজের প্রতিবাদ করবেন।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** আপনি বলেছেন বিক্রি, হত্যা বন্ধ করার জন্য যৌথ উদ্যোগ নেওয়া হচ্ছে। আমরা বিভিন্ন মেলাতে বিশেষ করে রথের মেলাতে পাখি বিক্রি করতে আসতে দেখি। সেগুলিকে বন্ধ করার জন্য ব্যবস্থা নিয়েছেন কি?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মেলাতে বসে পাখি বিক্রি একটা ভারতীয় ঐতিহ্য বলে চালু আছে। এটা আস্তে আস্তে সংশোধন হচ্ছে। তবে হয়ত আমাদের অগোচরে কাজটা হয়। কিন্তু গোচরে আসলে সেই পাখি বিক্রি বা অন্যান্য অবৈধ কাজ বন্ধ করার চেষ্টা করি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমি মাননীয় মন্ত্রীকে জানাতে চাচ্ছি যে, ওয়ার্ল্ড লাইফ প্রোটেকশন অ্যাক্ট যেটা করেছেন সেটা খুবই কঠিন। আইনটা ভালো তাকে প্রমাণ করতে হবে যে সে নির্দোষ, তারপর সে জামিন পাবে। আমি আজকে কাগজে দেখলাম যে, ৬টি বাঘের চামড়া, বনহরিনের চামড়া পাওয়া যাচ্ছে। এর কারণ কি? তার মানে যারা বিক্রি করছে, এই বন্যপ্রাণী মারছে তাদের ধরার মতো আপনাদের উপযুক্ত স্টাফ নেই। আইন করলেই শুধু হবে না আইনটা কার্যকর করতে হবে। এরজন্য কোনও প্রোটেকশনের ব্যবস্থা করছেন কিনা এবং আমি জানি যে উপযুক্ত ব্যবস্থা নেই। বিরাট জায়গায় ছোট ছোট বোট ঘুরে বেড়ায়। যাতে এই রকম ঘটনা না ঘটে তার জন্য রিয়েল প্রোটেকশন দিতে হবে।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় সদস্য সুন্দরবনের কথা বলছেন সেটা বুঝতে পারছি। এটা ঠিকই যে সুন্দরবনের যে এলাকা, সেই অনুযায়ী কর্মী সংখ্যা কম এইজন্য সেখানে ইকো ডেভেলপমেন্ট কমিটি বা ফরেস্ট প্রোটেকশন কমিটি করা হয়েছে। স্থানীয় লোকজন যারা কাছাকছি থাকে, তাদের দিয়ে ওই বিশাল জলাশয় পাহারা দেওয়া হয় এবং তার বিনিময়ে তাদের চাষের কাজে সহযোগিতা করা হয়, কুটির শিল্পের ক্ষেত্রে সহযোগিতা করা হয়। খুব সম্প্রতি সুন্দরবন ব্যাঘ্র প্রকল্প এলাকাতে পুলিশ প্রশাসনের দুটো ক্যাম্প বসানো হয়েছে এবং সেই ক্যাম্পে স্থানীয় লোক এবং বন কর্মচারিরা ভালো কাজ করছে। গতকাল কাগজেও বেরিয়েছে আমার মনে হয় উত্তরোত্তর যে চুরি বাড়ছিল, সেটা কমে যেতে বাধ্য হবে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** আমার মাননীয় মন্ত্রীর কাছে প্রশ্ন যে—কলকাতা শহরে প্রচুর পাখি বিক্রির দোকান আছে এবং প্রচুর লোক কাঁধে করে পাখি নিয়ে বিক্রি করে। হাতিবাগানে বিক্রি করে। রথের মেলাতে বিক্রি করে। এই পাখিগুলির মধ্যে কোন পাখি নিষিদ্ধ কোনগুলি নিষিদ্ধ নয়, সেগুলি বলবেন। আমার বক্তব্য হচ্ছে যেগুলির উপর নিষেধাজ্ঞা আছে, সেগুলি বিক্রি হচ্ছে কিনা আপনারা দেখছেন কি? কারণ আমরা দেখি যে, রথের মেলাতে টিয়া ইত্যাদি দেশি পাখি অবাধে বিক্রি হয়। এই ব্যাপারে আপনার দপ্তর কি কি ব্যবস্থা নিয়েছে।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় সদস্যের কাছে জানাচ্ছি একটু আগে কতগুলি পাখি ধরা হয়েছে তার হিসাব দিয়েছি। সেটার বেশিরভাগই কলকাতা এবং তার পাশাপাশি এলাকাতে। আর ওই সাইটস এর কথা বললাম, ওরা সহযোগিতা করছে। এখানে যে কাস্টমস বা পুলিশ আছে, তারা সাহায্য করেন। আর সেই সঙ্গে বন বিভাগের ওয়ার্ল্ড লাইফ উইং যেটা আছে, তারা কাজ করে যাচ্ছে। মেলাতে যদি হয়ে থাকে, আমাদের গোচর হয়ে থাকে, আমাদের যদি খবর দেন তাহলে ব্যবস্থা নেওয়া হবে।

**Shri Narbahadur Chhetri :** Perhaps, this House is aware that a large part of land in the Hill areas is under the Forest Department. But the Wild Life in the Hills is becoming meaning due to existence of large vacancies in the Forest Department, in that region. Presently, there are about 55 vacancies in Kurseong Division, 25 vacancies in the Kurseong Soil Division and 22 vacancics are in the Wild Life Division. Will the Minister-in-Charge be pleased to state as to whether there is any proposal in the Forest Department for filling up the vacancies of Group-D staff and an early date?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** আপনি নোটিশ দেবেন। প্রত্যেকটা বিষয়ে আমি ভাল করে জানিয়ে দেব।

*১৬৬ (নট কল্ড)

### ভিজিলেন্স কমিশনের প্রতিবেদন পেশ

*১৬৭।(অনুমোদিত প্রশ্ন নং *৭৯৫) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ্ করে উত্তর দেবেন কি—

(ক) ভিজিলেন্স কমিশনের সর্বশেষ বার্ষিক প্রতিবেদনটি কবে রাজ্য সরকারের কাছে পেশ করা হয়েছে ; এবং

(খ) কমিশন ঐ প্রতিবেদনে মোট কতগুলি ক্ষেত্রে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের সুপারিশ করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) সর্বশেষ ১৯৯৮ সালের বার্ষিক প্রতিবেদনটি ৩১-১২-৯৯ তারিখে পেশ করা হয়েছে।

(খ) সর্বশেষ প্রতিবেদনে মোট ২৪টি ক্ষেতে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের সুপারিশ করেছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী বললেন যে ২৪টি ক্ষেত্রে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের সুপারিশ করেছে। কমিশনের এই বিষয়গুলো কি যদি একটু উল্লেখ করেন এবং যে টাকা পয়সার ইনভলভমেন্টে দুর্নীতি তার পরিমাণ কত?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার কাছে রিপোর্ট যেটা আছে সেটা আমি বলে দিচ্ছি। ভিজিলেন্স কমিশন থেকে ২৪টা ক্ষেত্রে সুপারিশ করা হয়েছিল। আমাদের যে ডিপার্টমেন্টগুলো আছে, যার যা ডিপার্টমেন্ট আছে তাদের কাছে সাজা হওয়া উচিত, এটাই নিয়ম এবং তার মধ্যে গেজেটেড অফিসার ২১ জন, নন গেজেটেড অফিসার ১৩ জন। গেজেটেড অফিসার দুজনের সাজা হয়েছে, নন গেজেটেড অফিসার ৬ জনকে। বাকি যারা তাদের সাজার কোনও প্রয়োজন ছিল বলে ডিপার্টমেন্ট মনে করেনি। সাজা নানা রকম হয়ে থাকে। এখন সে সমস্ত বলতে পারছি না। ফাইন হয়, আবার তাদের উন্নতি যাতে না হয় সেই ব্যবস্থাও করা হয়। ২৪টার মধ্যে সে রকম কতগুলো আছে। তাছাড়া আরও বলে দিচ্ছি। কিছু লোককে সাবধান হতে বলা হয়, কিছু লোককে সেন্সার করা হয়, যেমন এক জনকে সেন্সার করা হয়েছে, ইনক্রিমেন্ট উইথহেল্ড করা হয়। এবারে দুজনকে সেই ব্যবস্থার মধ্যে আনা হয়েছে। কারও মাহিনা কমিয়ে দেওয়া হয়, যেমন একজনকে করা হয়েছে। পেনশন কমিয়ে দেওয়া হয়। সার্ভিস থেকে বিতাড়িত করেছে এইরকম দু জন। এই নিয়ে আট জন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি আরেকটা কথা জিজ্ঞাসা করছিলাম যে এই যে ২৪টা ক্ষেত্রে ভিজিলেন্স কমিশন সুপারিশ করেছে তার মধ্যে অফিসার যারা রয়েছে যে দুর্নীতির সুপারিশ করেছেন সেই দুর্নীতিতে টাকা পয়সার ইনভলভমেন্ট কত, সেটাই স্পেসিফিক জানতে চাইছিলাম আর ২৪টার মধ্যে কটা কেসে ডিপার্টমেন্ট শাস্তি দিল?

[11-20 — 11-30 a.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** শুধু টাকার ব্যাপার নয়, নানা রকম দুর্নীতি থাকে, নানা রকম অভিযোগ এটা শুধু টাকার ব্যাপার নয়। এটার ডিটেলস আমার কাছে নেই, পরে যদি প্রশ্ন করেন আমি উত্তর দিতে পারব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ২৪টার মধ্যে ৮টি ক্ষেত্রে ডিপার্টমেন্ট শাস্তি দিয়েছে। আমার প্রশ্ন হচ্ছে ভিজিলেন্স কমিশন প্র্যাকটিকালি তারা যে সুপারিশগুলি করে সেই সুপারিশ কার্যকর করতে ডিপার্টমেন্টের অনেক সময় লেগে যায়। এক সময় আমাদের পুলিশ কমিশনার তুষারবাবু বলেছিলেন ভিজিলেন্স কমিশনকে যদি স্ট্যাটিউটরি পাওয়ার না দেওয়া যায় তাহলে এই সমস্যার সমাধান হবে না। অর্থাৎ প্রশাসন স্বচ্ছ করার জন্যই ভিজিলেন্স কমিশন। সেই জন্য আমি জিজ্ঞাসা করছি যাতে ভিজিলেন্স কমিশনকে স্ট্যাটিউটরি পাওয়ার দেওয়া যায় তার জন্য সরকার চেষ্টা করছেন কি না? তা নাহলে ভিজিলেন্স কমিশন ঠুঁটো জগন্নাথ হয়েই থাকবে।

**শ্রী জ্যোতি বসু ঃ** এখন যে ব্যবস্থা আছে অনেক দিন ধরেই আছে সেই ব্যবস্থাই

যথেষ্ট। স্ট্যাটিউটরি পাওয়ারের অর্থ কি আমি জানি না। ভিজিলেন্স কমিশন তারা সুপারিশ করে, তাদের আর কোনও অধিকার নেই, সাজা দেওয়ার অথিকার নেই, সেগুলি ডিপার্টমেন্ট দেয়।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আপনি উত্তরে বললেন ভিজিলেন্স কমিশন সর্বশেষ বার্ষিক প্রতিবেদনটি ১৯৯৮ সালের সেটা রাজ্য সরকারের কাছে পেশ করা হয়েছে ৩১-১২-৯৯ তারিখের মধ্যে। আপনার উত্তর থেকে সেটা সহজেই বোঝা যাচ্ছে ১৯৯০ সালের পর থেকে এ পর্যন্ত ভিজিলেন্স কমিশন কমিটির পক্ষ থেকে রাজ্য সরকারের কাছে প্রতিবেদন পেশ করার ক্ষেত্রে উল্লেখযোগ্য ভাবে অগ্রগতি ঘটেছে। এই যে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটল এর পিছনে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছিল?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা বারে বারেই বলা হয় যে ভিজিলেন্স কমিশনের রিপোর্ট পেতে দেরি হয় এবং স্বাধীনতার পর থেকে আমরা দেখছি এই বিধানসভায় অনেক দিন ধরেই। ৩,৪,৫,৬ বছরও লেগে যাচ্ছে। এর ফলে এর আর কোনও অর্থ থাকে না, কোনও প্রশ্ন করা যায় না, অলোচনা করা যায় না। মাননীয় সদস্যারা দুই পক্ষ থেকেই এটা বলেছিলেন। আমরা এটা ত্বরান্বিত করে প্রায় আপ-টু-ডেট করার চেষ্টা করেছি। এই বাজেটের সেসনের মধ্যে আবার যখন হবে তখন আবার হয়ত দিতে পারব। এর জন্য ভিজিলেন্স কমিশনের সঙ্গে আমাদের মুখ্য-সচিব আলোচনা করেছেন, ওদের কিছু প্রয়োজন ছিল, অফিসার প্রয়োজন ছিল। সেই সব পূর্ণ করা হয়েছে, তবে সবটা হয়েছে কিনা আমি বলতে পারব না। কিন্তু গতি বেড়েছে। এই যে তদন্ত করতে হয় তার জন্য অফিসার পুলিশ অফিসার তাদের কিছু কমতি ছিল, সেটা এখন ঠিক হয়েছে। ডিপার্টমেন্টগুলির সঙ্গে আলাদা আলাদা ভাবে কথা বলা হয়েছে। ওদের দেরি হয় এক রকম, আবার দপ্তরের দেরি হয় আরেক রকম। এটা যাতে তাড়াতাড়ি হয় তার ব্যবস্থা করার জন্য ডিপার্টমেন্টকে বলা হয়েছে। আমাদের মুখ্য সচিব উদ্যোগ নিয়ে এটা করেছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি বলেছেন সর্বশেষ ২৪ জনের ক্ষেত্রে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের সুপারিশ এসেছে। এর মধ্যে দুজন ডাক্তার আছে। গেজেটেড অফিসারদের বিরুদ্ধে ডেফিনিট শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয় কি কখনও? তাদের বিরুদ্ধে সুপারিশ এসেছে কিন্তু তাও আপনারা কিছু করেননি।

**শ্রী জ্যোতি বসু ঃ** এসবই রিপোর্টের মধ্যে আছে। রিপোর্ট তো খুলে পড়বার অবকাশ নেই, আপনি দেখে নেবেন। ভিজিলেন্স কমিশনকে আমাদের জানাতে হয়, কোনটার কি করতে পারলাম, কোনটাতে সাজা দিতে পারলাম না।

**শ্রী হাফিজ আলম সৈইরানি ঃ** গতকাল এখানে রাজ্যসভার ভোট ছিল। কিছু অঘটন ঘটেছে যতটা হওয়া উচিত ছিল। এবং এতে টাকা পয়সার লেনদেন হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** হবে না।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী প্রশ্নের উত্তরে বলেছেন ২৪টা ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণ করেছেন এবং তার মধ্যে গেজেটেড র‍্যাঙ্কের ১১ জন যাদের বিরুদ্ধে ভিজিলেন্স কমিশন রিপোর্ট দাখিল করেছিল ব্যবস্থা নেবার জন্য। ঐ ১১ জনের মধ্যে কজন আই এ এস এবং আই পি এস অফিসার আছেন? এবং কোন কোন অফিসারের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** রিপোর্টের মধ্যে সব আছে। পুঙ্খানুপুঙ্খভাবে বলা সম্ভব নয়। আপনি যদি লিখিতভাবে আলাদা প্রশ্ন করেন তাহলে নির্দিষ্টভাবে জবাব দেব।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী এখানে বললেন ভিজিলেন্স কমিশন দেরিতে রিপোর্ট পেশ করে। স্যার, আমার প্রশ্ন করার আগে বলি, পঙ্কজবাবু যেটা বলছেন তাতে হাউসে রিপোর্ট দিয়ে দিলেই তো মিটে যায়, সবাই পেতে পারে, জানতে পারে।

**শ্রী জ্যোতি বসু ঃ** দিয়ে দেওয়া হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় মেম্বারদের জানা উচিত, আইন নিয়ে কোনও প্রশ্ন হয় না এবং রিপোর্টের কনটেকস্ট নিয়েও কোনও প্রশ্ন হয় না। রিপোর্ট ইজ প্লেসড অন দি টেবিল। সো ইট ইজ অফিসিয়াল রেকর্ড। পড়ে নেবেন। এই জন্যই টেবিলে লে করা হয়। কোনও ইনফর্মেশন থাকলে বলতে পারেন কিন্তু রিপোর্টের কনটেকস্ট নিয়ে হাউসে প্রশ্ন করা যায় না।

**শ্রী সাধন পান্ডে ঃ** ভিজিলেন্স কমিশনের রিপোর্ট দেরিতে দেওয়ার ফলে অনেক সময় তার এফেক্ট নষ্ট হয়ে যায়। সেই জন্য সম্প্রতি সেন্ট্রাল ওয়েবসাইটে সেন্ট্রাল ভিজিলেন্স কমিশন মূল নামগুলো দিয়ে দিচ্ছে। আপনিও নিশ্চয় সেইভাবে চিন্তা করছেন। রাজ্যে যারা ভিজিলেন্স কমিশনে এফেক্ট চার্জ আছে, তাদের নামগুলো মানুষ দেখতে পাবে এইভাবে করলে। আমি জানতে চাইছি। ভিজিলেন্স কমিশনে যাদের বিরুদ্ধে চার্জ আছে, আপনি বলেছেন তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে, অনেকগুলো শাস্তির কথা আপনি বলেছেন। কোনটা ছোট, কোনটা বড়। কিন্তু আপনি যদি কোনও অফিসারের প্রমোশনে সই করেন এবং ভিজিলেন্স কমিশনে ফাইল থাকে তাকে ওভাররুল করে তাদের প্রমোশন দেন কি না? ভিজিলেন্স কমিশনে ফাইল আছে, তার সম্বন্ধে অ্যালিগেশন আছে, কিন্তু ক্লারিফিকেশন করবার জন্য বা তাকে কিছু বাইন্ডিং-এ রাখবার

জন্য আপনারা সেরকম অফিসারকে প্রোমোশন দেন কি না? আমার এটাই প্রশ্ন।

**শ্রী জ্যোতি বসু ঃ** যদি ভিজিলেন্স কমিশনে মামলা থাকে তাহলে আমরা সচরাচর তাদের সঙ্গে কথা না বলে—ভিজিলেন্স কমিশনের সঙ্গে প্রোমোশন দিই না। রিপোর্ট পাওয়ার পর প্রোমোশনের সিদ্ধান্ত নিই।

**শ্রী তপন হোড় ঃ** সচিব ছিলেন দীপক ঘোষ, তার বিরুদ্ধে একটা ভিজিলেন্স কমিশন হয়েছিল। সেই প্রাক্তন সচিব দীপক ঘোষের বিরুদ্ধে সেই কমিশনের কোনও রিপোর্ট আপনি পেয়েছেন কি না? পেয়ে থাকলে বলবেন।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার মনে হয় না যে, এই প্রশ্ন এখানে জিজ্ঞেস করা যায়। তবু স্পিকারকে আমি বলছি, একটা মামলা হয়েছিল— ভিজিলেন্স কমিশনে গুরুত্বপূর্ণ মামলা হয়েছিল। ঠিক সেই সময় উনি সরকারি চাকরি থেকে ইস্তফা দেন এবং আমার মনে আছে ভিজিলেন্স কমিশন আমার সঙ্গে আলোচনা করেছিলেন। আমি বলেছিলাম এটা এতদিন হয় নি, সব দেরি হয়ে গেছে। এখন, যখন উনি রিটায়ার করতে যাচ্ছেন তখন এটা করে লাভ কি আছে! কিছু হবে না।

**বাঘ্য প্রকল্পের সংখ্যা**

*১৬৮।(অনুমোদিত প্রশ্ন নং *২৩) **শ্রী আবু আয়েশ মন্ডল ও শ্রী সুভাষ মন্ডল ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে এ রাজ্যে ব্যাঘ্য প্রকল্পের সংখ্যা কত ;

(খ) সেগুলি কি কি ; এবং

(গ) সর্বশেষ গণনা অনুযায়ী সেগুলিতে ব্যাঘ্রের সংখ্যা কত?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ**

(ক) বর্তমানে এরাজ্যে ব্যাঘ্র প্রকল্পের সংখ্যা—২ (দুই)।

(খ) (১) সুন্দরবন ব্যাঘ্র প্রকল্প এবং (২) বক্সা ব্যাঘ্র প্রকল্প।

(গ) সর্বশেষ গণনা অনুযায়ী সেগুলিতে ব্যাঘ্রের সংখ্যা—নিম্নরূপ ঃ (ক) ১৯৯৭ সালের সুন্দরবন ব্যাঘ্র প্রকল্পে বাঘের সংখ্যা ছিল ২৬৩টি। ১৯৯৯ সালে গণনার কাজ শেষ হয়েছে। তথ্য বিশ্লেষণের পর্যায়ে আছে। (খ) ১৯৯৮

সালের বক্সা ব্যাঘ্র প্রকল্পে বাঘের সংখ্যা ৩২টি। ১৯৯৯ সালের গণনাভিত্তিক তথ্য বিশ্লেষণের পর্যায়ে আছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ১৯৯৯ সালের সর্বশেষ ব্যাঘ্র গণনার রিপোর্ট অনুযায়ী মোট বাঘের সংখ্যাটা দয়া করে বলবেন কি?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় সদস্যের লিখিত প্রশ্নের উত্তরে আমি জানিয়েছি যে, ১৯৯৯ সালের গণনার রিপোর্টটি বিশ্লেষণের পর্যায়ে আছে। সেটা গতকাল দুপুর পর্যন্ত তাই ছিল। আজ সকালে সেই রিপোর্টটা আমি পেয়েছি। নিয়ম হচ্ছে সাংবাদিক সম্মেলন করে সেটা প্রকাশ করা। কিন্তু তার আগেই যখন এই বৃহত্তর ক্ষেত্রে সেটা প্রকাশ করার সুযোগ এসে গেছে তখন আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি। ১৯৯৯ সালের ব্যাঘ্র গণনার ফলাফল এসেছে। সেই ফলাফল আপনাদের আমি জানিয়ে দিচ্ছি। সুন্দরবন টাইগার রিজার্ভে ২৫৪টি, ২৪ পরগনায় ৩০টি, বক্সায় ৩৩টি, জলপাইগুড়ি ওয়াইল্ড লাইফ স্যাংচুয়ারিতে ১২টি, মহানন্দা ওয়াইল্ড লাইফ স্যাংচুয়ারিতে ১৩টি এবং ন্যাওড়া-ভ্যালিতে—যেখানে নতুন করে বাঘ আবিষ্কৃত হয়েছে দার্জিলিং জেলায়, সেখানে ১৮টি। এছাড়া অন্যান্য বিভিন্ন জঙ্গলে ছড়িয়ে ছিটিয়ে কয়েকটি বাঘের অস্তিত্ব পাওয়া গিয়েছে। মোট ৩৬৫টি গতবারে এই সংখ্যা ছিল ৩৬১টি। এবারে একটু বেড়েছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** বক্সা ব্যাঘ্র প্রকল্প অঞ্চলে আন্তর্জাতিক উন্নয়ন সংস্থা এবং গ্লোবাল ডেভেলপমেন্ট ট্রাস্টের সহযোগিতায় ইন্ডিয়া ইকো ডেভেলপমেন্ট প্রকল্পের কাজ চলছে। আপনি আপনার বাজেট ভাষণে একথা বলেছেন কিন্তু তার বিস্তারিত তথ্য দেননি। আমি জানতে চাই, এই ইন্ডিয়া ইকো ডেভেলপমেন্ট প্রোজেক্টের কাজটি কি রূপ এবং তার অগ্রগতি কি রকম?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** এর কাজ তিন বছর ধরে চলছে, ৫ বছর চলবে। সর্বমোট ৩৫ কোটি টাকার কাজ। বিশ্বব্যাঙ্ক সবটাই অনুদান হিসাবে দিয়েছে। সেখানকার বন্য জন্তু এবং বিভিন্ন ধরনের বায়ো ডাইভারসিটি রক্ষা করার জন্য এই প্রকল্প এবং এর যে ফ্রিঞ্জ অঞ্চল আছে, যেসব মানুষ বনের ধারেই থাকেন সেই ভিলেজারদের আর্থিক উন্নয়নের কাজও এরমধ্যে আছে এবং সেই কাজ চলছে। তারজন্য মাইক্রো প্ল্যান করা হয়েছে ৬৪টি এর তার ৫০ শতাংশ কাজ হয়ে গিয়েছে, সেখানে কাজ শুরুও হয়ে গিয়েছে। আপনারা অ্যাসেম্বলি কমিটি থেকে যখন বক্সা যাবেন তখন এর কাজটি দেখে এলে ভাল হয়।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** প্রয়াত বনমন্ত্রী অযোধ্যা হিলসে একটি ব্যাঘ্র প্রকল্প করার কথা বলেছিলেন। বর্তমানে সেই প্রকল্পটি কি অবস্থায় আছে মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় সদস্য মহাশয় ভুল করলেন এটা ব্যাঘ্র প্রকল্প নয়, লায়ন সাফারি এই রকম হবার কথা ছিল, সেখানে বিশেষজ্ঞ যারা তারা এই মতামত দিয়েছেন যে সেখানকার জলবায়ু এরজন্য ঠিক নয়, কাজেই এটা সার্থক হবে না। অযোধ্যা আমাদের রাজ্যের একটি অন্যতম আকর্ষণীয় জায়গা, অনেক পর্যটক সেখানে যান। আমাদের বন বিভাগ থেকে এবং ওয়ার্ল্ড লাইফ থেকে সেখানে একটা ডিয়ার রেসকিউ সেন্টার যেটা সেটা মোটামুটি ভাবে করার একটা সিদ্ধান্ত নিয়েছি, সেখানে সেটা করা হবে।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** কাগজে দেখেছিলাম, নদীয়া জেলার বাহাদুরপুরে একটি ব্যাঘ্র প্রকল্প হবে। সেটা বর্তমানে কি অবস্থায় আছে মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** আপাতত পরিকল্পনা নেই।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দুটি ব্যাঘ্র প্রকল্পের কথা বললেন। ব্যাঘ্র প্রকল্প ছাড়া আর কি কি প্রকল্প করার পরিকল্পনা বন দপ্তরের আছে এবং সেগুলি কি কি, নতুন কিছু প্রকল্প করছেন, কি না, করলে কি কি?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** প্রকল্প আমাদের অনেক আছে। কুমির প্রকল্প আছে সুন্দরবনের ভাগবতপুর এলাকায়। ইন্ডিয়া গভর্নমেন্টের যে হস্তি প্রকল্প আছে সেটাও আমরা গ্রহণ করেছি। মেদিনীপুর এবং বাঁকুড়ার বিশেষ একটি অংশে যখন দলমার হাতিরা প্রতি বছর একটা সময় আসে তাদের যাতে সঠিক জায়গায় পৌঁছে দেওয়া যায় তারজন্য ব্যবস্থা এগুলি প্রকল্পের মধ্যে পড়ে। এছাড়া যেটা ইকো ডেভেলপমেন্ট এটাও একটা প্রকল্প। এটা কিছু দিনের মধ্যে আমরা পেয়ে যাবে জলদাপাড়া, গরুমারায়। আমরা সব সময়ে এই প্রকল্পগুলি গ্রহণ করার জন্য বন বিভাগ থেকে তৎপর আছি।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে আমার একটা জিজ্ঞাস্য বিভিন রাজ্যে আমরা দেখতে পাচ্ছি যে ট্যুরিজমকে প্রোমোট করার জন্য ব্যবস্থা নেওয়া হয়। এই প্রোজেক্টে ট্যুরিস্ট যারা বাঘ দেখতে গেল, তারা সেখানে গিযে বাঘ দেখতে পেল না। সুন্দরবনে মানুষ বাঘ দেখতে যায়, কিন্তু সেখানে বাঘ দেখতে পায় না, খালি বাঘের পায়ের থাবা দেখতে পায়। আমাদের স্টেটে ইনার জোনে ট্যুরিস্ট যারা যাবে, ন্যাশনাল পার্ক, একটা বিরাট জঙ্গলের মধ্যে সেখানে কনফাইনড বাঘ দেখা যাবে, এই রকম কোনও চিন্তা-ভাবনা বা এই রকম কোনও প্রোজেক্টের কথা চিন্তা ভাবনা করছেন কি না?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** সুন্দরবনে বাঘ দেখা যাবে কিন্তু একটু ধৈর্যের ব্যাপার। আপনি যদি ধৈর্য ধরে ওয়াচ টাওয়ারে থাকেন তাহলে আমার মনে হয় আপনি বাঘ দেখতে পাবেন। আর আমাদের যে সমস্ত স্যাংচুরি জলদাপাড়া, গরুমারা, অভয়ারণ্যে আছে সেগুলিতে অনেক ওয়াইল্ড লাইফ দেখা যায়। প্রতিদিন সন্ধ্যাবেলা, সকাল বেলা এবং বিকাল বেলায় এগুলি দেখা যায়। সেখানে বাঘের সংখ্যা কম। কিন্তু রাইনো, বাইসন, হাতি বিভিন্ন ধরনের দেখা যায় তবে বাঘ শুধু মাত্র সুন্দরবনে দেখা যায়। উত্তরবঙ্গে আর একটা জিনিস দেখতে পাবেন সেটা হচ্ছে লেপার্ড আপনি যেটা বলছেন সাফারি পার্ক, সেই রকম এখন আমাদের চিন্তা-ভাবনা নেই। হয়ত আগামীদিনে করতে হবে।

**শ্রী হিমাংশু দত্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের রাজ্যে কতগুলি অভয়ারণ্য আছে, প্রতিটি অভয়ারণ্যে বাঘ আছে কিনা এবং সুন্দরবনে বাঘের সংখ্যা যে কমে যাচ্ছে তার কারণ কি জানাবেন?

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** প্রতিটি অভয়ারণ্যে বাঘ থাকবে এমন কোনও কথা নেই। অন্যান্য বন্য জন্তু সব কিছু মিলিয়ে ওয়াইল্ড লাইফ স্যাংচুরি হয়। এই রকম একটা তালিকা আমি ঘোষণা করেছি এবং তাতে সব কিছু আছে। আমাদের ১৫টি অভয়ারণ্য আছে। ছোট ছোট অভয়ারণ্যের নাম আমি উল্লেখ করিনি, সেগুলিতে বাঘ নেই। সুন্দরবনে যে ব্যাঘ্র প্রকল্প আছে, এটা ঠিক বলেছেন যে সেখানে গতবারের চেয়ে সংখ্যা কিছুটা কমেছে। এখন এটা যখন গণনা করা হয়, সেই গণনা করার ব্যাপারে একটা রেঞ্জ আছে। ধরুন আমি ২৪৫টি বলেছি। সেখানে ২৫৪টি না হয়ে ২৬০টি হতে আবার ২৫২টি হতে পারে। মোটামুটি একটা রেঞ্জ ধরে বলা হয়। কাজেই এটা ভাবার কোনও কারণ নেই যে সুন্দরবনে বাঘ কমে যাচ্ছে।

### বর্ষায় কলকাতার জল জমা রোধ

*১৬৯।(অনুমোদিত প্রশ্ন নং *৪১৬) **শ্রী অশোককুমার দেব ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অধিক বর্ষণজনিত পরিস্থিতিতে কলকাতার বিভিন্ন অঞ্চলের জলমগ্ন অবস্থা দূরীভূত করতে সরকারের কোনও পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকলে তার রূপরেখা কি?

***শ্রী অশোক ভট্টাচার্য ঃ***

*(ক) হ্যাঁ আছে।*

(খ) কলকাতার বিভিন্ন অঞ্চলে অধিক বর্ষণ জনিত জলমগ্ন অবস্থা দূর করতে নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ঃ—

(১) 'কালিঘাট' ও 'ঠনঠনিয়া' ড্রেনেজ পাম্পিং স্টেশন চালু করা হয়েছে।

(২) পামার বাজার পাম্পিং স্টেশনের আধুনিকিকরণ ও ২৪০ ঘঃফুঃ/প্রঃ সেঃ নতুন পাম্প বসানো হয়েছে।

(৩) মোমিনপুর পাম্পিং স্টেশনের আধুনিকিকরণ ও অবাধ বৈদ্যুতিক সরবরাহ ব্যবস্থা চালু হয়েছে।

(৪) ধাপা লক ড্রেনেজ পাম্পিং স্টেশনে একটি ২৪০ ঘঃ ফুঃ/প্রঃ সেঃ নতুন পাম্প বসানো হয়েছে।

(৫) চেতলা লক ড্রেনেজ পাম্পিং স্টেশনের জল সরানোর ব্যবস্থার নবীকরণ করা হয়েছে।

(৬) কলেজ স্ট্রিট—কলুটোলা এবং লেলিন সরণীর ইটের নিকাশি ব্যবস্থার নবীকরণ করা হয়েছে।

(৭) এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের সহায়তায় ওয়ার্ড নং ১ থেকে ৬ বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় ওয়ার্ড নং ৭ থেকে ১০০ নং ওয়ার্ডের নিকাশি ব্যবস্থার উন্নত করার পরিকল্পনা নেওয়া হয়েছে।

(৮) হাডকো ও সেচ বিভাগের সহায়তায় সমস্ত নিকাশি খালের পলি অপসারণের ব্যবস্থা করা হয়েছে।

(৯) কলকাতা জুড়ে বিভিন্ন ড্রেনেজ পাম্পিং স্টেশনের পুরানো ও প্রায় বিকল বৈদ্যুতিক সরঞ্জামের পরিবর্তে আধুনিক প্রযুক্তি বৈদ্যুতিক সরঞ্জাম বসানো হয়েছে।

**শ্রী অশোককুমার দেব ঃ** অতিরিক্ত প্রশ্ন আপনি কোথায় কি কাজ হয়েছে এবং হবে সেটা বলেছেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, এত কাজ হওয়ার পর আগে যেসব জায়গায় জল জমতো সেসব জায়গায় আরও বেশি করে জল জমছে। কাজেই যেসব পাম্পিং স্টেশন করেছেন সেগুলো কাজ করেনি এবং পুরানো পাম্পিং স্টেশনগুলিও অকেজো হয়ে গেছে। এর আগে আপনি বলেছিলেন যে, জল নিকাশি ব্যবস্থা যা করা হচ্ছে তাতে জল জমবে না, কিন্তু গত সেপ্টেম্বর-অক্টোবর মাসে এক এক জায়গায়

সাত-আট দিন জল জমে ছিল। এ সম্বন্ধে আপনার বক্তব্য কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আশু কিছু ব্যবস্থা যা নিয়েছি তার ফলে কিছুটা কাজ হবে। তবে সার্বিক উন্নতি করবার জন্য যেটা প্রয়োজন সেটার জন্য এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের কাছ থেকে ১.৫০০ কোটি টাকা ঋণ নিয়েছি এবং বাকি টাকা রাজ্য সরকার এবং হাডকোর সহায়তা নিয়ে কাজটা করতে চলেছি। আশু কিছু ব্যবস্থা যা নিয়েছি সেটা বলেছি। তবে কলকাতার যে ড্রেনেজ চ্যানেল সেটা ১৪০ বছরের পুরোনো। উত্তর কলকাতার যে নিকাশি চ্যানেলগুলি রয়েছে সেটা ওয়ান-ফোর্থ ইঞ্চি বৃষ্টিপাতের জল অপসারিত করতে পারে, দক্ষিণ কলকাতার নিকাশি চ্যানেলগুলি দিয়ে ওয়ান-সিক্সথ্ ইঞ্চি বৃষ্টির জল যেতে পারে। ১৪০ বছর আগে যখন কলকাতার ড্রেনেজ চ্যানেলগুলি তৈরি হয়েছিল তখন এত জনসংখ্যার কথা ভাবা হয়নি। গত সেপ্টেম্বর-অক্টোবর মাসে কলকাতায় বৃষ্টিপাতের পরিমাণ এত বেশি ছিল যারজন্য সেই জল এই ড্রেনেজ সিস্টেমের মাধ্যমে যাওয়ার উপায় ছিল না। আর কলকাতার একবিন্দু জলও পাম্প ছাড়া অপসারণ করা সম্ভব নয়।

**শ্রী অশোককুমার দেব ঃ** আপনি বলেছেন যে, জনসংখ্যা যে এত বাড়বে সেটা ভাবা হয়নি। কিন্তু বিজ্ঞানের যুগে এটা আপনি বলেত পারেন না। কিছু একটা করতে গেলে ৫০ বছর পরের কথা মানুষ চিন্তা করে, ভেবে কাজ করতে হবে। এই যে ১ থেকে ৬, ৬ থেকে ১০০ এবং ১০১ থেকে ১৪১ নম্বর ওয়ার্ডগুলিতে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক, হাডকো ইত্যাদির কাছ থেকে সহায়তা নিয়ে নিকাশি ব্যবস্থার যে কাজ করবেন বলেছেন সেটা কবে শুরু হবে এবং কবে নাগাদ শেষ হবে জানাবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের সহায়তায় ১ থেকে ৬নং ওয়ার্ডে কাশিপুর অঞ্চলে ৭ থেকে ১০০ নং ওয়ার্ডে ওয়ার্ল্ড ব্যাঙ্কের সহায়তায় এবং ১০১ থেকে ১৪১ নং ওয়ার্ডে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের সহায়তায় কাজ হবে। এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের টাকার ব্যাপারটা চূড়ান্ত হয়ে গেছে, সামনেই তাদের সঙ্গে এ ব্যাপারে চুক্তি হচ্ছে। আশা করছি, এ বছর থেকেই কাজটা শুরু করতে পারব।

**শ্রী অশোককুমার দেব ঃ** দেখা যাচ্ছে যে, কাজ করবার ব্যাপারে সেচ বিভাগ, সি এম ডি এ বা কর্পোরেশন এদের মধ্যে কোনও সমন্বয় নেই। সেটা বাড়াবার ব্যবস্থা করছেন কি না?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** সেচ বিভাগ, কর্পোরেশন এবং সি এম ডি এ যৌথভাবেই কাজটা করছে, বিরোধের কোনও প্রশ্ন নেই। সেচ বিভাগ কর্পোরেশনের সঙ্গে কথা বলছে। কলকাতা কর্পোরেশন সেচ বিভাগের সঙ্গে কথা বলেই কাজ করছে এবং সবাই

মিলে এই কাজটা করছে। আমি আশা করছি এই কাজটা যা আছে তাতে কলকাতায় জল জমার ব্যাপারে কিছুটা উন্নতি করতে পারব।

[11-50 — 12-00 Noon]

**শ্রী পুলকচন্দ্র দাস :** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, তিনি আজকে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের কথা বলছেন, নতুন পরিকল্পনার কথা বলছেন। কিন্তু কলকাতায় এই জল জমার ব্যাপারে আজ থেকে ২০ বছর আগে দুটি রিপোর্ট হয়েছিল এবং এই দুটি রিপোর্ট কলকাতা কর্পোরেশনের কাছে এবং রাজ্য সরকারের কাছে জমা পড়ে আছে। এই ব্যাপারে কলকাতা পৌর প্রতিষ্ঠান বলছে রাজ্য সরকারের কাছে আছে এবং মন্ত্রী মহাশয় বলছেন পৌর প্রতিষ্ঠানের কাছে আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে এই দুটি রিপোর্ট সম্বন্ধে আপনি কিছু জানেন?

**শ্রী অশোক ভট্টাচার্য :** এই রিপোর্ট কলকাতা পৌর প্রতিষ্ঠানে আছে, আমি কি এই রকম কথা বলেছি? কর্পোরেশন সি এম ডি এ এবং সেচ বিভাগ, সবাই মিলে যৌথভাবে একটা প্রকল্প তৈরি করছে এবং যৌথভাবে কাজ করছে। এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের সহায়তায় যখন কলকাতার ড্রেনেজ ব্যবস্থার উন্নতি করবার জন্য প্রকল্প রচনা করা হচ্ছে তখন রাজ্য সরকারের কাছে এই ব্যাপারে যা কিছু ইনফরমেশন আছে সেইগুলি কলকাতা কর্পোরেশনকে দিয়েছে। কলকাতা কর্পোরেশন সকলের সাথে কথাবার্তা বলে কাজ করছে।

**শ্রী তপন হোড় :** বাগজোলা খাল বিশেষ করে লোয়ার বাগজোলা খাল, কেষ্টপুর খাল হয়ে এই জল বেরিয়ে যায়, কুন্তি গাঙ্গেয় নদীর দিকে যায়। আপনারা সবাই জানেন যে রাজারহাট উপনগরী তৈরি হচ্ছে। এমনিতেই জল যাওয়ার অসুবিধা হয় তার উপর রাজারহাট হলে আরও প্রেসার বাড়বে। সেই মতো রাজ্য সরকারের পক্ষ থেকে একটা প্রোগ্রামও নেওয়া হয়েছে। কিন্তু এই প্রোগ্রাম নিতে গিয়ে কতকগুলি অসুবিধা দেখা দিয়েছে। সেটা হচ্ছে যে এই খালগুলি...........

**মিঃ স্পিকার :** এই প্রশ্ন ওঠে না, এখানে রাজারহাট কি করে ওঠে, এটা হবে না।

**শ্রী সৌগত রায় :** কি কাজ হয়েছে মাননীয় মন্ত্রী মহাশয় সেটা বলবেন। কলকাতার একজন নাগরিক হিসাবে আমার অভিজ্ঞতা, বামফ্রন্ট সরকার ২৩ বছর আছে, উনি বলেছেন এই কাজ হয়েছে, কিন্তু কলকাতার জল জমার বিষয়টা প্রতি বছর আরও বেশি খারাপ হচ্ছে। গত অক্টোবর মাসে যে পরিমাণ জল জমে ছিল তা সমস্ত রেকর্ডকে ছাড়িয়ে গেছে। আমরা দেখতে পাচ্ছি বামফ্রন্ট সরকার আসার পর ইস্টার্ন বাইপাস

কমপ্লিট হয়েছে। কলকাতার যা স্লোপ ছিল সেটা হচ্ছে ওয়েস্ট থেকে ইস্ট, গঙ্গার ধার থেকে ধাপার দিকে। এই স্লোপটা ক্লোজ হয়ে যাচ্ছে। বালিগঞ্জ, যে এলাকায় কোনও দিন জল জমতো না সেখানে জল জমছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের খেয়াল ছিল না যে, কলকাতায় জল জমছে। এখন খেয়াল হয়েছে তাই এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের টাকা এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকায় কাজ করতে চাইছেন। আমি জানতে চাই এই কাজগুলি কবে সম্পূর্ণ হবে।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আসলে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের সঙ্গে আলোচনা, সেপ্টেম্বর-অক্টোবর মাসের বর্ষায় কলকাতা নিকাশি ব্যবস্থা বিপর্যস্ত হওয়ার পরে করিনি, অনেক আগে থেকেই আমরা আলোচনা করছি। বহু দিন থেকে চেষ্টা করছি এই ঋণ পাওয়ার জন্য। আমরা যেটা করেছি, আপনি যেটা বলছেন ঠিক, রেকর্ড পরিমাণ যে বৃষ্টি গত সেপ্টেম্বর-অক্টোবর মাসে হয়েছে তা অতীতে কখনও ঘটেনি। গত সেপ্টেম্বর-অক্টোবরে যে বৃষ্টি হয়েছে এবং যা জলমগ্ন হয়েছিল, এই রকম ঘটনা আগে ঘটেনি। এর আগে ১৯৭৮ সালে, ১৯৮৪ সালে ১৯৮৬ সালে এবং গত বছর ১৯৯৯ সালে, এই চার বছরে যা বৃষ্টি হয়েছিল, ১৯৭৮ সালের প্রতি ঘন্টায় বৃষ্টি হয়েছিল ১১.৮৫ মিলি মিটার, ১৯৮৪ সালে বৃষ্টি হয়েছিল ১০.৪০ মিলি মিটার, ১৯৮৬ সালে বৃষ্টি হয়েছিল ৯.২৩ মিলি মিটার এবং ১৯৯৯ সালের সেপ্টেম্বর-অক্টোবরে সেটা ছিল ২৯.২০ মিলি মিটার, এটা রেকর্ড। এরসঙ্গে আবার তখন ভরা কোটাল হয়েছিল। কলকাতার একদিকে গঙ্গা পূর্ব-পশ্চিম ঢালের মতো হয়েছে। কলকাতার এমন অবস্থা যে এক বিন্দু জল পাম্প ছাড়া সরানো যায় না। আমরা যেটা অনুভব করছিলাম, এই রকম রেকর্ড পরিমাণ বৃষ্টি হলে, আমাদের যে ব্যবস্থা আছে তাতে সম্ভব নয়। এটা আমি আগেই বলেছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনার রিপ্লাই থেকেই শোনা যাচ্ছে যে, বামফ্রন্টের দীর্ঘ রাজত্বে কলকাতার জল নিকাশি ব্যবস্থা পাম্প ছাড়া এক বিন্দু জল সরাতে পারে না। আমার জিজ্ঞাসা হচ্ছে, কলকাতার ড্রেনেজ সিস্টেম এবং জল জমার যে সমস্যা ২৩ বছর তো কেটে গেল এবারে আপনি আশা দিচ্ছেন, এশিয়ান উন্নয়ন ব্যাঙ্ক থেকে যে ভাবে টাকা নেওয়া হচ্ছে তাতে এটা দূর করা সম্ভব হবে। আপনি বলুন আমরা কিভাবে আশ্বস্ত হব? বেসিক কি পরিবর্তন হতে যাচ্ছে, এই প্রকল্পগুলোর মধ্যে দিয়ে কলকাতার জনগণ কিভাবে আশ্বস্ত হতে পারে? কতদিনের মধ্যে সুরাহা হবে, এটা আপনি স্পেসিফিক করে বলুন।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** এটা কি আপনি বলতে পারেন যে, গত সেপ্টেম্বর-অক্টোবরে যে বৃষ্টিপাত হল, এটা কি ২৩ বছরে আর কখনও হয়েছে? গত আগস্ট-সেপ্টেম্বর এবং অক্টোবর মাসে যা হয়েছে, এটা আগে অতীতে হয়নি। এটা আগে যা

হত, গত বছর বাদ দিলে, একটু খোঁজ নিয়ে দেখুন, জলমগ্ন কম হয়েছিল। কমতে যাচ্ছিল। কিন্তু গত বছর রেকর্ড পরিমাণ বৃষ্টি হয়েছে। আমাদের যে ব্যবস্থা আছে, পুরানো ব্যবস্থা, সেটা সামঞ্জস্যপূর্ণ নয়।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি নিজে আপনাকে কয়েকবার বলেছি এবং দেবপ্রসাদবাবুও বললেন। ২২ বছরে হল না। আজকাল শোনা যায়, মাটির নিচে যত কাজ হবে। আপনার কতটা কন্ট্রোল আছে এতে আমার সন্দেহ আছে। আমি আপনাকে বলেছিলাম, ডেভেলপমেন্টের ব্যাপারে আপনি বিধায়কদের একটু ইনভলভ করুন, সমস্ত পার্টিকে ডাকুন। কলকাতায় যে ফ্লাইওভারগুলো হচ্ছে সেখানে কনস্ট্রাকশনগুলো রং। কলকাতায় যে নিকাশি ব্যবস্থা, আপনি যে পাম্পের কথা বলছেন, পাম্প কেলেঙ্কারি আছে, আমি এখানে আপনাকে প্রশ্ন করতে পারব না। কলকাতা কর্পোরেশনে বাল্ব কেলেঙ্কারি আছে। আপনি সমস্ত পার্টির এম এল এদের ইনভলভ করুন, তাদের ডাকছেন না কেন? আমাদের মতামত নিন। কিন্তু আপনি এটা করছেন না কেন?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমি একটা কথা বুঝতে পারছি না, আপনি বারবার বলছেন ২৩ বছর শাসন করছেন। আপনারাও তো ৩০ বছর শাসন করেছেন। এইক্ষেত্রে ২৩ বছরের প্রশ্ন আসছে কেন। আমি আগের বারের অধিবেশনেও আপনার প্রশ্নোত্তর বলেছিলাম যে এই ব্যাপারে মেয়রের সঙ্গে কথাবার্তা বলেছি এবং তার যে ওয়ার্কশপ করা হয়েছিল তাতে প্রত্যেক কলকাতার বিধায়ককে নিমন্ত্রণ করা হয়েছিল। এবং বোরো কমিটির চেয়ারম্যানদেরও ডাকা হয়েছিল।

## Starred Questions
### (to which written answers were laid on the Table )

### পৌরসভার বকেয়া অর্থ

*১৬৬।(অনুমোদিত প্রশ্ন নং *৮৪০) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকারের কাছ থেকে রাজস্ব বাবদ কলকাতা পৌরসভার কোনও বকেয়া অর্থ পাওনা আছে কি না ; এবং

(খ) থাকলে, তার পরিমাণ কত?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) ১৯৯৯-২০০০ আর্থিক বছর পর্যন্ত এই পাওনা টাকার পরিমাণ ১,৮১,২৮,১৪৭.২৫ টাকা (এক কোটি একাশি লক্ষ আটাশ হাজার একশ সাতচল্লিশ টাকা পঁচিশ পয়সা)।

### নতুন মহকুমা

*১৭০।(অনুমোদিত প্রশ্ন নং *১৩১৭) **শ্রী ইউনুস সরকার ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলায় নতুন একটি মহকুমা তৈরি করার প্রস্তাব এসেছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত মহকুমার কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### বয়োবৃদ্ধ নাগরিকদের জন্য আবাস

*১৭১।(অনুমোদিত প্রশ্ন নং *৯৮২) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ভি আই পি রোডের তিতুমীরে বয়োবৃদ্ধ নাগরিকদের জন্য আবাসন পর্ষদ আবাস নির্মাণের পরিকল্পনা গ্রহণ করেছেন ; এবং

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনার রূপরেখা কি?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

### নতুন শিল্প এস্টেট স্থাপন

*১৭২।(অনুমোদিত প্রশ্ন নং *১৭৪৩) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শিল্প ও বাণিজ্য

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে জেলায় জেলায় নতুন শিল্প এস্টেট স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে, কোন কোন জেলায় কোথায় কোথায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সকল জেলাতেই।

[12-00 — 12-10 p.m.]

## ADJOURNMENT MOTION

Mr. Speaker : Today I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Pankaj Banerjee on the subject of Non-apply of medicines in different hospitals and the second one is from Shri Ashok Kumar Deb on the subject of increase in price of rice and wheat distributed through Ration Shops.

The subject matters of the Motions relates to day-to-day adminstration of the Document and do not call for adjournment of the businese of the House. The Members may invite attention of the Minister concerned through Calling Attention, Motion, Question etc.

I, therefore, withhold my support to both the Motions.

One Member of the party may, however, read the text of the Montion as amendment.

**শ্রী অশোককুমার দেব ঃ** স্যার, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল রেশনের চাল ও গমের (খাদ্য শস্যের) দাম বাড়াতে দরিদ্র মানুষের উপর চাপ পড়বে। সরকারের হস্তক্ষেপ দরকার। গরিব মানুষদের যাতে বাড়তি মূল্য দিতে না হয় সেই জন্য হস্তক্ষেপ দরকার।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received four notices of Calling Attention on the following subjects, namely :-

| | |
|---|---|
| i) Alleged spurt in incident of road accident | : Shri Sudhir Bhattacherjee<br>Shri Ashok Kumar Deb |
| ii) Murder of one Assistant teacher of Thuara High School by a student of aforesaid school | : Shri Pankaj Banerjee |
| iii) Reported death of several persons at Krishnanagar due to consumption of poisonous liquor | : Shri Sailaja Kumar Das |
| iv) Alleged increase in separatist activities in the North Bengal border areas since last year | : Shri Nirmal Das |

I have selected the notice of Shri Sailja Kumar Das on the subject of reported death of several persons at Krishnanagar due to consumption of poisonous liquor

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

## STATEMENT ON CALLING ATTENTION

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, in incident of suspected liquor poisoning took place in Harijanpally, P.S. Kotwali, Krishnagar, district Nadia in the night of 28th March, 2000. In connection with the suspected liquor poisoning, 20 persons have been admitted to Saktinagar hospital during the period from 28th night to 30th morning. According to latest information reecived, 17 persons have expired and the remaining three are in critical condition. The spurious I.D. liquor was reportedly sold by one Rabi Biswas of Mallickpara, Krishnagar in the night of

28th March. The said Rabi Biswas has been arrested on 29th March (night) and he is now in police custody. The District Magistrate, the Addl. District Magistrate and the Superintendent of Excise visited the Harijanpally and Saktinagar Hospital on 29th March 2000. On receipt of information at the Headquarters, a team of Senior Excise Officials along with a contingent of Central Detective Department left for the place of occurrence. They have contacted the District Magistrate, Superintendent of Police and In Charge of Kotwali P.S. for detailed investigation in the matter. They have also carried out extensive raids in the area on 29th March (night).

The Government has decided to take stern administrative action against the Excise Officials who are responsible for prevention of manufacture and sale of illicit liquor in the area. It has been decided to suspend the Superintendent of Excise, Nadia district. It has also been decided to immediately conduct an open executive enquiry by the Commissioner of Presidency Division. The report will be submitted within fifteen days. All districts of West Bengal have been alerted and directed to conduct extensive raids so as to ensure that this type of incident does not occur again.

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** স্যার কৃষ্ণনগরে বিষাক্ত মদ্যপানের ফলে, খবরের কাগজে বেরিয়েছে ১৯ জন মারা গিয়েছেন। সকালে রেডিওতে আমি শুনেছি, সংবাদপত্রে দেখেছি ১৯ জন মারা গিয়েছেন এবং আরও কয়েকজন মৃত্যুর সাথে লড়াই করছেন। তারা জীবনমৃত অবস্থায় আছে। ইতিমধ্যে যদিও মাননীয় মন্ত্রী অর্থমন্ত্রী মহাশয় তিনি এক্সাইজ সুপারিনটেনডেন্টকে সাসপেন্ড করেছেন বলছেন। কিন্তু স্যার, আমার নির্দিষ্ট প্রশ্ন, প্রায়শই রাজ্যের বিভিন্ন জায়গায় বিষাক্ত মদ মানে যাকে স্থানীয় ভাবে চোলাই মদ বলে যেগুলি তৈরি হয়, সেইগুলি আন সাইন্টিফিকভাবে হয়, সেইগুলি পান করে বিভিন্ন জায়গায় অনেকে অসুস্থ হয়, মারাও যায়। তাই শুধু কৃষ্ণনগর নয়, গোটা রাজ্যের বিভিন্ন জায়গায় বিভিন্ন সময়ে এই ধরনের যে ঘটনা ঘটছে, তার ব্যাপারে প্রতিরোধ প্রতিবিধান এর ব্যবস্থা যাতে ঘটতে পারে তারজন্য আপনার দপ্তর থেকে কি কি ধরনের ব্যবস্থা নেন বা নেওয়ার ব্যবস্থা আছে, সেটা মাননীয় মন্ত্রী দয়া করে বলুন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধী দলের সদস্য

শৈলজাকুমার দাস মহাশয় যেটা বললেন, আমি তার উত্তর দিচ্ছি। আমি প্রত্যেকটি জেলায় এই ধরনের চোলাই মদের সন্দেহজনক কেন্দ্রগুলির একটা সম্পূর্ণ ম্যাপ আমরা করেছি এবং আমি তার উপরে উত্তর দিচ্ছি। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটাও ঠিক যে এর পরেও অনেক বাড়তি পদক্ষেপ এর প্রয়োজনীয়তা আছে। আমরা একটা সিদ্ধান্ত নিয়েছি, আমরা এই জায়গায় বলে নিচ্ছি আমরা ঠিক করেছি গোটা এপ্রিল মাস জুড়ে আমরা প্রত্যেক জেলায় প্রত্যেকটি মহকুমায় ব্লকে এবং শহরে যে জেলাগুলিতে এই খবরগুলি আছে, আমরা জেলার প্রত্যেকটি রাজনৈতিক দলের যারা মাননীয় সদস্য আছেন তাদের সঙ্গে আলোচনা করব। বিরোধী দলের মাননীয় সদস্যদের নিয়ে আপনাদের আমরা সহযোগিতা চাইছি। এটা আবগারি দপ্তর, পুলিশ দপ্তর এবং সাধারণ প্রশাসন মিলে এটাকে আমরা ভাঙতে চাইছি। গোটা এপ্রিল মাস জুড়ে বিশেষ অভিযান করার সিদ্ধান্ত করেছি। আমি শুধু অনুরোধ করব মাননীয় বিধায়কদের আপনার মাধ্যমে, যদি আপনাদের সময় থাকে, যদি আপনাদের নিজেদের এলাকায় যে জায়গাগুলি আপনারা সন্দেহজনক বলে মনে করছেন, যদি দয়া করে সেইগুলি আমাকে জানান, আমার দায়িত্ব থাকবে, সেই দিকে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে, সেটা আলাদা আলাদা ভাবে জানাবো। এই সহযোগিতাটা করবেন এপ্রিল মাসে, আমি এটাকে ঠান্ডা করতে চাইছি।

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Public Health Engineering Department will make a statement on the subject of stalement condition of works of drinking water project for Bolpur town, Viswabharati and for the Panchayat areas under Bolpur Sriniketan Block, (Attention called by Shri Tapan Hore on the 24th March, 2000).

**শ্রী গৌতম দেব ঃ** বোলপুর শহর, বিশ্বভারতী এবং বোলপুল শ্রীনিকেতন ব্লকের অন্তর্গত গ্রাম পঞ্চায়েত এলাকায় জার্মান সাহায্য পুষ্ট পানীয় জল প্রকল্পের কাজটি চলছে। প্রকল্পটির কাজ হঠাৎ মাঝপথে থেমে যাওয়ার কথা সত্য নয়। প্রকল্পের বিভিন্ন অংশের কাজ নিম্নলিখিত ভাবে এগিয়ে চলেছে। প্রকল্পটির কাজ হঠাৎ মাঝপথে থেমে যাওয়ার কথা সত্য নয়। প্রকল্পের বিভিন্ন অংশের কাজ নিম্নলিখিতভাবে এগিয়ে চলেছে.

(ক) নলবাহিত জলসরবরাহ এলাকায় পানীয় জলের উৎস হিসাবে ১৪টি বড় ব্যাসের গভীর নলকূপ আগেই স্থাপিত হয়েছে। এরমধ্যে সুরুল ও ভুবনডাঙায় স্থাপিত দুইটি নলকূপ থেকে জল এখনই বোলপুর এলাকার জন্য ব্যবহার করা হচ্ছে।

(খ) পাম্প-হাউস এবং ভূগর্ভস্থ বিশুদ্ধ জলাধার নির্মাণের কাজ এই মার্চ মাসেই

হাতে নেওয়া হয়েছে এবং কাজ চলছে।

(গ) উপরিস্থিত জলাধার নির্মাণের কাজ গত ফেব্রুয়ারি মাসেই হাতে নেওয়া হয়েছে এবং কাজ এগিয়ে চলেছে।

(ঘ) প্রকল্পের অন্তর্গত অঞ্চলে পাইপ লাইন বসানোর কাজও এই মার্চ মাসে শুরু হয়েছে।

(ঙ) বোলপুর এলাকায় নলবাহিত জল সরবরাহ প্রকল্প এলাকার বাইরে হস্তচালিত নলকূপ স্থাপনের কাজ আগেই শুরু হয়েছে। ৮৯৪টি এই ধরনের হস্তচালিত নলকূপ করা হবে। তারমধ্যে ৬৪৬টি নলকূপ ইতিমধ্যেই খনন করা হয়ে গেছে। ওই ৬৪৬টি নলকূপের মধ্যে ৪৩৭টি নলকূপ পুরোপুরি চালু করা হয়েছে, যার দ্বারা জনসাধারণ এখনই উপকৃত হচ্ছেন।

12-10 — 12-20 p.m.]

**শ্রী তপন হোড় ঃ** স্যার, কলিং অ্যাটেনশনের ব্যাপরে আমি অতিরিক্ত প্রশ্ন করছি, বোলপুর শহরে বিশ্বভারতী এবং শান্তিনিকেতনে নয়টি গ্রাম পঞ্চায়েত আছে, ঐ এলাকার জনসাধারণের পক্ষ থেকে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি এই কারণে, বোলপুর রাট্ট এলাকার অবর্ণনীয় জলকষ্ট দূর করার জন্য আপনি সচেষ্ট হয়েছেন। আপনি যে রিপোর্ট দিলেন তাতে কাজ অনেকখানি আপনি এগিয়ে নিয়ে গেছেন, এটা কবে নাগাদ শেষ হবে যদি বলেন তাহলে ভালো হয়। তার সঙ্গে সঙ্গে এখনই শেষ হচ্ছে না, গরম আসছে এবং বোলপুরে কি ধরনের গরম পড়ে সেটা আপনি জানেন, সেখানে ইমিডিয়েট রিলিফের কোনও ব্যবস্থা আপনি নিচ্ছেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** আপনি জানেন, ৯৫ কোটি টাকা খরচ করে এই প্রকল্পটা হচ্ছে। এই ৯৫ কোটি টাকার প্রকল্প কয়েকদিনের মধ্যেই শেষ করা মুশকিল। তাছাড়া জার্মানরা এখানে কিছু কাজ করছে, তারা যন্ত্রপাতি নিয়ে আসছে এবং আমরাও কিছু কাজ করছি। আমরা আশা করছি ২০০১ সালের ডিসেম্বর মাসের মধ্যে কাজটা শেষ হয়ে যাবে। এর কতগুলো পার্ট সম্পন্নও হয়ে গেছে এবং সেখানে লোকে জল খাচ্ছে। বোলপুরে ১৪টি ডিপ টিউবওয়েল থেকে জল দেওয়া হবে এবং সেগুলি হয়েও গেছে। আগামী দু মাস ওখানে খুব গরম পড়বে। ঐ ডিপ টিউবওয়েল থেকে টেম্পোরারিভাবে জল বোলপুর মিউনিসিপ্যালিটির পাইপ ওয়াটার সিস্টেমের মাধ্যমে দেওয়া হবে। গরমের এই দু মাস মেক সিফট অ্যারেঞ্জমেন্ট করে আমরা এটা করার চেষ্টা করছি আপনি ওখানে ইঞ্জিনিয়ারদের সঙ্গে যোগাযোগ করবেন, আমিও এখান থেকে সেইভাবে কথা

বলব।

## PRESENTATION OF REPORT

### Presentation of the Tenth Report of the Standing Committee on Irrigation and Waterways and Water Investigation and Development (1999-2000)

**Shri Tapan Hore :** Sir, I beg to present the Tenth Report of the Standing Committee on Irrigation and Waterways and Water Investigation and Development (1999-2000) on the Ghea-Kunti Basin Drainage Scheme.

## LAYING OF RULE

### Amendments in the West Bengal Minicipalities (Conduct of Elections) Rules 1995

**Shri Asok Bhattacharya :** Sir, I beg to lay the Amendments in the West Bengal Municipalities (Conduct of Elections) Rules 1995, published under Notification No. 135/MA/O/C-4/3R-1/2000, dated the 15th March, 2000.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সম্প্রতি বনগাঁতে যে ঘটনা ঘটেছে সেই ব্যাপারে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বনগাঁতে একটি পরীক্ষার হলে টুকতে না দেওয়ার জন্য একজন শিক্ষক মহাশয়কে অপরাধী ছাত্র নৃশংসভাবে হত্যা করেছে তা অত্যন্ত দুর্ভাগ্যজনক এবং উদ্বেগজনক। সমাজের সর্বস্তরে মূল্যবোধহীনতা, অনৈতিক কাজকর্ম, অবক্ষয়, আজকে সংস্কৃতি যে রকম পর্যায়ে গেছে এবং এর পেছনে শাসক দলের প্রচ্ছন্ন পৃষ্ঠপোষকতার ফলে আজকে এমন একটা পর্যায়ে এসেছে যা ছাত্র সমাজের এক অংশকে গ্রাস করছে। দেরি হলেও সকলেরই এই বিষয়ে সতর্ক হওয়া প্রয়োজন। আমি চাইছি যে, এই ঘটনায় যারা অপরাধী তাদের শাস্তি দেওয়া হোক এবং আজকে এই ঘটনায় যাদের মৃত্যু হল, তাদের পরিবারকে উপযুক্ত ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা করা হোক। স্যার, ভবিষ্যতে এই রকম ভয়াবহ পরিস্থিতি যদি ঘটে, তাহলে তার মোকাবিলা যাতে করা যায়, তারজন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** স্যার, আপনার মাধ্যমে গ্রামে গঞ্জে বিদ্যুতের অভাবে যে গুরুতর পরিস্থিতির সৃষ্টি হয়েছে, তার জন্য মন্ত্রিসভার এবং মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, এখন বোরো চাষ চলছে এবং আমার মুর্শিদাবাদ জেলা থেকে খবর এসেছে। যে, সেখানে প্রায় ১০-১২ দিন ধরে কারেন্টের অবস্থা খুবই খারাপ। যদিও দিনে ২-৩ ঘণ্টা থাকছে, কিন্তু ভোল্টেজ এত কম যে, তাতে মোটর চালানো যাচ্ছে না। মোটর চালাতে গেলে পুড়ে গেছে। এই ব্যাপারটা নিয়ে আমি মন্ত্রী মহাশয়ের সঙ্গে বার বার কথা বলেছি, কিন্তু সুরাহা হয়নি। এই রকম আমার কাঁন্দি মহকুমায় মুর্শিদাবাদ জেলায় গত বন্যায় বর্ষার ধান একেবারে নষ্ট হয়ে গেছে। বোরো মরসুমে যদি কারেন্ট না থাকে, তাহলে সেখানে দুর্ভিক্ষের অবস্থা সৃষ্টি হবে। সুতরাং অত্যন্ত গুরুত্ব সহকারে আপনার মাধ্যমে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করতে চাইছি এবং মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি যে অবিলম্বে মুর্শিদাবাদ জেলায় এবং অন্যান্য যে সমস্ত জেলায় গত বর্ষায় বন্যা হয়েছে, সেইসব এলাকাতে যাতে দিনের মধ্যে ১০-১২ ঘণ্টা কারেন্ট থাকে এবং ভোল্টেজ যেন ভালো থাকে যাতে মোটর চালানো যায়, তার ব্যবস্থা করা হোক।

**শ্রীমতী কণিকা গাঙ্গুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সভার দৃষ্টি আকর্ষণ করছি যে গত বাজেটের মধ্য দিয়ে রেশনের সমস্ত চাল গম, চিনির দাম বাড়িয়ে দেওয়া হল। বিশেষ করে দারিদ্রসীমার নীচে যে সমস্ত মানুষ বাস করে, তারা যে রেশনের চাল গম চিনি পায়, তার দামও বাড়িয়ে দেওয়া হল। আবার দেখলাম বাজেটের পরে এক মাস যেতে না যেতেই আবার এই রকম একটা চাপ জনগণের উপর চাপিয়ে দিলেন এবং সেইখানে দাঁড়িয়ে বিরোধীদল কোনও রকম আন্দোলন না করেই মানুষের উপর চাপ দিয়ে দিলেন। স্যার, আমরা জানি যে, আজকে বি জে পি জোট সরকার যেভাবে জনগণের উপর, সাধারণ মানুষের উপর চাপ সৃষ্টি করতে সাম্রাজ্যবাদীদের পদলেহন করে যাচ্ছে, ক্লিনটন ভারতের বুকে পা রাখতে না রাখতেই সাথে সাথে সেই পদলেহন বৃদ্ধি পাচ্ছে, তারই একটা উপমা আমাদের সামনে পরিষ্কার হয়ে গেল। আমি সভার মাধ্যমে এর বিরুদ্ধে প্রতিবাদ জানানোর জন্য আপনার কাছে আবেদন জানাচ্ছি। পাশাপাশি এই বিষয়টি আপনাদের সকলের প্রতিবাদের মধ্যে পৌঁছে দিতে চাইছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, আপনার মাধ্যমে আইনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল আরম্ভ হয়েছে দক্ষিণ ২৪ পরগনার আদালতে বয়কট হয়েছে। সেখানে আপনারই সামনে ল ইয়ারদের বসানোর জন্য ঘর তৈরি করে দিয়েছিলেন। কিন্তু সেখানে দেখা গেল ছুটির দিনে সেইসব ঘরেতে সরকারি কর্মচারিরা দখল করে নিয়েছে। ফলে

আইনজীবিরা দক্ষিণ ২৪ পরগনার ক্রিমিনাল কোর্টে আলিপুর বারে আর বসতে পারছেন না। সেখানে যে বসার জায়গা ছিল সেটা আজকে নেই। তার ফলে আজকে থেকে শুরু হয়েছে ধর্মঘট। সেখানে আইন আদালত, জজ কোর্ট সমস্ত বন্ধ। কোনও কাজ হচ্ছে না। হাজার হাজার যে কাজকর্ম, মামলা মোকাদ্দমা হয় সেগুলো বন্ধ হয়ে গেছে। তাই আমি আপনার মাধ্যমে বিচারমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে হস্তক্ষেপ করুন যাতে যারা লিটিগ্যান্ট পাবলিক তাদের অসুবিধা না হয়। আজকে থেকে জজ কোর্ট বন্ধ হয়েছে, দক্ষিণ ২৪ পরগনাতে বন্ধ হয়েছে। এর জন্য লিটিগ্যান্টস দের অসুবিধা হচ্ছে এবং আইনজীবিরাও প্র্যাকটিস করতে পারছে না সেখানে বার লাইব্রেরিতে জায়গা সংরক্ষিত করা হয়েছে সেখানে তিন হাজার ল ইয়ারদের বসার ব্যবস্থা নেই। যে ঘরগুলো উকিলবাবুদের জন্য অ্যালট করা হয়েছিল সেখানে ঘরগুলো দখল করে নিয়েছে ফেডারেশন এর কর্মচারিরা। আপনার মাধ্যমে জানাচ্ছি অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী নির্মল দাস ঃ** স্যার আপনার মাধ্যমে আমি জানাতে চাই যে, জলপাইগুড়ি, দার্জিলিং জেলা, উত্তরবঙ্গ এর অন্যান্য জেলায় ইট ভাঁটার মালিকরা চাষের জমি গ্রাস করে নিচ্ছে। এক শ্রেণীর অফিসার সরকারি লোকজন তাদের সাহায্য করছে। ভয়ানক পরিস্থিতির সৃষ্টি হবে। তিস্তা কমান্ড এরিয়া থেকে সেখানে সেচসেবিত এলাকা হিসাবে চিহ্নিত সেখানে চা-বাগিচা গড়ে উঠেছে। একদিকে ইট ভাঁটা অন্যদিকে চা বাগিচা। আমরা জানি সাধারণ মানুষ বাধ্য হয়ে বেশি পয়সায় জমি বিক্রি করত। রাজ্য সরকার যাতে অবিলম্বে এই সমস্ত বেআইনি চা বাগানের বিরুদ্ধে ব্যবস্থা নেন এবং চাষীদের স্বার্থ যাতে সুরক্ষিত হয়, এর জন্য যেন কার্যকর পদক্ষেপ গ্রহণ করা হয় তার জন্য আবেদন রাখছি।

**ডাঃ তপতী সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি জানাতে চাই যে আমার নির্বাচনী এলাকা তালতলা বিধানসভা কেন্দ্র। তালতলা খুবই ঘনবসতিপূর্ণ। ওখানে কলকারখানার সংখ্যা খুবই বেশি। এই বসতিপূর্ণ এলাকায় কোনওরকম অগ্নিনির্বাপক সাবস্টেশন নেই। আগুন লাগলে ভয়াবহ আকার ধারণ করে। এর আগেও আমি কয়েকবার মেনশন করেছি। এখানে একটি সাব স্টেশন স্থাপন করার জন্য আমি প্রস্তাব রাখছি।

**শ্রী প্রতীম চ্যাটার্জি ঃ** মাননীয় সদস্যা যে কথা উল্লেখ করলেন সে বিষয়ে তাকে বলি যে তালতলা এলাকায় আমাদের অনেকদিন আগে থেকেই প্রোগ্রাম আছে। আমরা এটা জানি যে ওটা ফায়ার প্রোন এলাকা। আমাদের একটা দমকল কেন্দ্র স্থাপন করার ব্যবস্থা করতে হবে। প্রশ্নটা হচ্ছে জমি নিয়ে। বার বার লেখা সত্ত্বেও আমরা জমি

পাইনি। জমিটা পেলেই আমরা কাজকর্ম শুরু করবার কথা আমি সভাতে বলতে চাই।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যম দিয়ে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার ফলতা বিধানসভাতে সাব রেজিস্টার অফিসে সাব রেজিস্টার নেই অন্য জায়গা থেকে সপ্তাহে একদিন কি দুদিন এখানে আসেন। যার ফলে এলাকার মানুষ এর জমি কেনাবেচাতে অসুবিধা হচ্ছে। এর আগেও আমি মেনশন করেছি কিন্তু তার কোনও প্রতিকার হয়নি। আমি আপনার কাছে আবেদন করছি যে আমরা যে মেনশন করি সেগুলোর যেন তদন্ত হয়। সাধারণ মানুষের উপকার হয় সেই ব্যবস্থা করুন। ফলতা বিধানসভায় সাব রেজিস্ট্রার নেই, বিরাট এলাকা, জনসাধারণের প্রচন্ড অসুবিধা হচ্ছে। যাতে স্থায়ীভাবে সাব রেজিস্ট্রার দেওয়া হয় এবং ওই এলাকার মানুষ যাতে উপকৃত হয় তার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী হাফিজ আলম সৈইরানি ঃ** (হাউসে উপস্থিত নেই)।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** (হাউসে উপস্থিত নেই)।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** স্যার, সম্প্রতি কৃষকদের উপর জল করের হার বৃদ্ধি করা হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এ কথা বলতে চাই কৃষির উপর আবার যদি জল কর বৃদ্ধি করা হয় তাহলে তাদের উপর চাপ পড়বে। আমি এই জলকর বৃদ্ধি না করার জন্য আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যারা লড়াই করেছিলেন সেই স্বাধীনতা সংগ্রামীদের বেশির ভাগই পরলোক গমন করেছেন। কিছু সংখ্যক মানুষ বেঁচে আছেন। কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের তরফ থেকে তাদের সাম্মানিক ভাতা দেওয়া হয়। বিভিন্ন রাজ্যে এই সাম্মানিক ভাতার হিসাব আমি দিচ্ছি, মাসিক সাম্মানিক দেওয়া হয় উত্তরপ্রদেশে ৩০০০ টাকা, রাজস্থানে ৩০০০ টাকা, বিহারে ২৭০০ টাকা, উড়িষ্যাতে ৩০০০ টাকা, পাঞ্জাবে ৫০০০ টাকা, হরিয়ানায় ৫০০০ টাকা। আর পশ্চিমবঙ্গে এবারে ৯০০ টাকা সাম্মানিক পেনশন দেবেন বলে ঠিক করেছেন। অন্য রাজ্যের তুলনায় এই সাম্মনিক ভাতা, বৃত্তি, পেনশন যে নামেই একে অভিহিত করুন এটা অত্যন্ত সামান্য, প্রয়োজনের তুলনায় অত্যন্ত অপ্রতুল। যে সমস্ত স্বাধীনতা সংগ্রামীদের সংগ্রামের বিনিময়ে আমরা আমাদের পবিত্র স্বাধীনতা পেয়েছি, সাম্রাজ্যবাদী ব্রিটিশকে দেশ থেকে তাড়াবার জন্য তাদের প্রাণপণ সংগ্রামকে শ্রদ্ধা জানাতে গেলে ভারতবর্ষের অন্যান্য প্রদেশের তুলনায় আমরা যখন পিছিয়ে আছি সেই অবমাননা ঘুচিয়ে দেওয়ার জন্য ন্যূনতম ৫০০০ টাকা স্বাধীনতা সংগ্রামীদের ভাতা বা পেনশন দেওয়ার ব্যবস্থা করার জন্য আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আপনি বুঝবেন তাদের খুব বেশি সংখ্যক মানুষ এখন বেঁচে নেই, যে কয়জন আছেন তাদের ভাতা বাড়িয়ে দেওয়ার জন্য অনুরোধ করছি। সরকারের বেশি টাকা খরচ হবে না, সামান্য কিছু টাকা সরকার যদি নতুন করে অনুমোদন দেন স্যাংশন দেন তাহলে আমরা এই স্বাধীনতা সংগ্রামীদের যথাযথ শ্রদ্ধা জানাতে পারি। আমরা নতুন প্রজন্মের মানুষেরা তাদের কথা চিন্তা করি এবং সরকার তাদের স্বাচ্ছন্দ্য দেওয়ার চেষ্টা করেন তাহলে ভাল হয়।

**শ্রী কিরিটি বাগদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় দমকল মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা বাঁকুড়ার ইন্দপুরে ৩০-৪০ কিঃ মিঃ মধ্যে অগ্নি-নির্বাপণ কেন্দ্র নেই। ফলে কোথাও আগুন লাগলে প্রচুর ক্ষয়ক্ষতি হয়। এর আগেও আমি কয়েক বছর ধরে বলছি, আবার আমি আপনার মাধ্যমে অবিলম্বে সেখানে অগ্নি-নির্বাপণ কেন্দ্র খোলার জন্য অনুরোধ করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীজপুর থানার আন্ডারে তৃপ্তি গোস্বামী নামে একজন গানের শিক্ষিকাকে বোমা মেরে খুন করা হয়েছে, তার বয়স ৪০ বছর। আসামীকে ধরা হয়নি, পুলিশ খোঁজার চেষ্টা করছে না। আরেক জন সুধাংশু বিশ্বাস হায়ার সেকেন্ডারি স্কুলের শিক্ষক, তিনি বাগদা থানার আন্ডারে বনগাঁতে থাকেন, তাকেও খুন করা হয়েছে। আসামী পালিয়ে বেড়াচ্ছে, পুলিশ ধরার চেষ্টা করছে না। স্যার, আপনি জানেন কয়েক দিন আগে পুলিশ শিক্ষকদের মারধোর করেছে। অর্থমন্ত্রী স্টেটমেন্ট দিয়ে দুঃখ প্রকাশ করেছেন। দিনের পর দিন শিক্ষকদের উপর অত্যাচার চলছে, দেশে আইন-শৃঙ্খলা আছে বলে মনেই হয় না। মন্ত্রী হাউসে থাকলে তাকে জিজ্ঞাসা করতাম যে কত দিন আমরা এই সব সহ্য করব? আজকে এই ভাবে স্কুল মাস্টার, গানের শিক্ষকদের খুন করা হচ্ছে। প্রত্যেকদিন কাগজ খুললে দেখা যাবে খুনের খবর। এই সব যারা করেন তারা কারা? পুলিশ তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিচ্ছে না কেন সেটা এই হাউসে জানাতে হবে। আজকে যারা এই সব অন্যায় করছে তাদের গ্রেপ্তারের দাবি করছি এবং এর পেছনে যে আসল চরিত্র আছে তাদের মুখোস খুলে দেওয়ার আবেদন করছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কয়েকদিন আগে বাগদা বিধানসভার বাগদা থানার ২০ কি মিঃ দূরে থোয়াড়া হাইস্কুলের নিষ্ঠাবান স্কুল শিক্ষক ছেলেদের নকল ধরতে গিয়ে দিনের আলোতে খুন হয়ে গেলেন। স্যার, আমি উক্ত খুনের সঙ্গে যুক্ত দুশ্চরিত্র ছাত্রদের শাস্তির দাবি সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে করছি।

**শ্রী শীতলকুমার সর্দার** ঃ স্যার, বর্তমানে বিদ্যাসাগর সেতু দিয়ে বাসের মধ্যে কেবল মাত্র সি টি সি-র বাসকে চলার অনুমোতি দেওয়া হয়েছে। কিন্তু অফিস টাইমে অফিস যাত্রীদের এত ভীড় হয় যে রিক্স নিয়ে, এক প্রকার জীবন হাতে করে বাড়ি ফিরতে হয়। তাই স্যার, আমি আপনার মাধ্যমে বিদ্যাসাগর সেতু বা দ্বিতীয় হুগলি সেতু দিয়ে, প্রাইভেট বাস চালানোর দাবি মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে করছি। এতে অফিস ফেরত মানুযের বাড়ি ফেরার ক্ষেত্রে অনেক সুবিধা হবে।

**শ্রী বাদল ভট্টাচার্য** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। প্রতি বছর বন্যায় কোটি কোটি টাকা নষ্ট হয়। প্রতি বছর লক্ষ লক্ষ মানুষ বানভাসি হয় কিন্তু আসল যে কজ সেটা দেখা হয় না, সিস্টেমের উপর দাঁড়িয়ে চিকিৎসা করা হয়। ত্রাণ দেওয়া হয়, কেন্দ্রীয় সরকারকে দোযারোপ করা হয় এবং রাজ্যেরও কোটি কোটি টাকা এতে নষ্ট হয়। কিন্তু মূল সমস্যার সমাধান হয় না। আজকে স্বরূপনগর থানার অন্তর্গত চারঘাটে যমুনা নদীর উপরে শাসকদলের মদতপুষ্ট লোকেরা ২৭০ বিঘা জমি নিয়ে মাছের ভেড়ি করেছে, ইট ভাঁটা করেছে, নদীর গতি প্রায় বন্ধ করে দিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রীকে জানাতে চাই যে, আজকে কজ-এর উপর ভিত্তি করে চিকিৎসা করা দরকার। এটা এপ্রিল মাস, যদি মে মাসের মধ্যে আন-অথরাইজড অকুপেন্টসদের উৎখাত না করা যায় তাহলে বন্যা সমস্যার সমাধান হবে না এবং দেখা যাবে বামফ্রন্ট সরকারের দুই কন্যা খরা ও বন্যার মধ্যে দিয়ে ক্যাডাররা তাদের পকেট ভারী করে যাবে। তাই আমি অবিলম্বে ঐ আন-অথরাইজড অকুপেন্টসদের উচ্ছেদের এবং এপ্রিল মাসের মধ্যে ঐ নদী সংস্কারের দাবি করছি।

**শ্রীমতী ইভা দে** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় বেশ কিছু দিন ধরে বিদ্যুতের সরবরাহ অনিয়মিত হয়ে পড়েছে। লো-ভোল্টেজ চলছে এবং বারে বারে লোডশেডিং হচ্ছে। ফলে ছাত্র-ছাত্রীদের পরীক্ষা এবং সাধারণ কৃষকদের চাষের জল, পানীয় জল সরবরাহ প্রচন্ডভাবে ব্যাহত হচ্ছে। জাঙ্গীপাড়ায় ৩০ কিঃ মিঃ দূরের রিষড়া সাপ্লাই কেন্দ্র থেকে বিদ্যুৎ আসে। যদি কোনও কারণে খারাপ হয়ে যায় তাহলে জাঙ্গীপাড়া থেকে কর্মী গিয়ে ঠিক করে দিলে তবে আবার বিদ্যুৎ সরবারহ চালু হয়। জাঙ্গীপাড়া থেকে ৪০ কি মি দূরের কোতলপুরে একটা বিদ্যুৎ সাপ্লাই সেন্টারের পরিকল্পনা হয়েছে। বিদ্যুতের যে সাব স্টেশনটি তৈরির পরিকল্পনা হয়েছে সেটি দ্রুত স্থাপন করে জাঙ্গীপাড়ার বিদ্যুৎ সমস্যার স্থায়ী সমাধানের চেষ্টা করার জন্য আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মন্মথ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের রেল মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই শিয়ালদহ থেকে বনগাঁ পর্যন্ত যে রেল লাইন আছে তার মধ্যে হাবড়া থেকে বনগাঁ পর্যন্ত অংশে এখন পর্যন্ত ডবল লাইন হয়নি। ঐ এলাকার মানুষরা দীর্ঘদিন ধরে ডবল লাইনের দাবি জানিয়ে আসছেন, কিন্তু এখন পর্যন্ত সেই দাবি উপেক্ষিত হয়ে আছে। ঐ এলাকার মানুষরা মনে করেছিলেন এবারে যেহেতু কেন্দ্র পশ্চিমবাংলার নেত্রী রেলমন্ত্রী হয়েছেন সেহেতু এবারে কিছু হবে। এই আশা আমরা করেছিলাম। কিন্তু দেখা গেল এবারের বাজেট অনুযায়ী কিছু হয়নি। প্রয়াত চিত্ত বসু যখন সাংসদ ছিলেন তখন কিছু টাকা বরাদ্দ হয়েছিল। অথচ আমরা দেখলাম সেই টাকা খরচ করে কোনও কাজ হয়নি। ঐ এলাকার মানুষরা প্রচন্ড অসুবিধার মধ্যে আছেন। বিশেষ করে সাধারণ যাত্রীরা এবং নিত্য যাত্রীরা প্রতিদিন প্রচন্ড দুর্ভোগে ভোগ করছেন ট্রেন অনিয়মিতভাবে চলছে। সেজন্য আমি দাবি করছি অবিলম্বে হাবড়া-বনগাঁ ডবল লাইন প্রকল্পের কাজ চালু করা হোক। শিয়ালদহ-বনগাঁ লাইনের যে অংশটুকু এখনও ডবল হয়নি, সেই রেল লাইন ডবল করা হোক, এই দাবি করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, বন্ডেল গেটের পাশেই বন্ডেল রোডে হিন্দুস্থান ডেভেলপমেন্ট কর্পোরেশন নামে একটা কারখানা আছে। তার মালিক হচ্ছে রাজেন মোদি। ১০-০৬-৯৯ তারিখে থেকে কারখানাটি বন্ধ হয়ে আছে। মালিক লক-আউট করে দিয়েছে। ওখানে প্রায় এক বছর আগে হরিশঙ্কর মাঝি বলে একজন শ্রমিক মারা গিয়েছিল একটা দুর্ঘটনায়। শ্রমিকরা তা নিয়ে বিক্ষোভ দেখিয়েছিল। সেই বিক্ষোভের পরে মালিক রাজেন মোদি কারখানাটি বন্ধ করে দেয়। ১০ মাস হয়ে গেছে। এ নিয়ে বার বার বিভিন্ন ইউনিয়নের লোকেরা লেবার কমিশনারের অফিসে সিটিং করেছে। কিন্তু মালিক কোনও কথা শুনছে না। এরমধ্যে আবার তারা ২৫ জন শ্রমিককে চার্জশিট করেছে। স্যার, এই কারখানার ১২০০ শ্রমিক সবাই আজকে না খেয়ে মরছে। স্যার, আপনি জানেন সেদিন বন্ডেল গেটের কাছে শ্রমিকরা রেল লাইন অবরোধ করেছিল ৩-৪ ঘন্টা বালিগঞ্জ স্টেশনে ট্রেন যাওয়া বন্ধ ছিল। তার আগের দিন বালিগঞ্জ ফাঁড়ির কাছে রাস্তা বন্ধ করেছিল। আমি দাবি করছি শ্রমমন্ত্রী না পারলে মুখ্যমন্ত্রী মিটিং ডাকুন এবং কারখানাটি খোলার ব্যবস্থা করুন। আর তা না হলে সরকার এই কারখানা অধিগ্রহণ করার জন্য কেন্দ্রকে লিখুন। এইভাবে ১২০০ শ্রমিককে শুকিয়ে মরতে দেবেন না।

**শ্রী হিমাংশু দত্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান পূর্বস্থলীর গোটা অঞ্চলে বিদ্যুতের লো ভোল্টেজের জন্য চাষের কাজ মার খাচ্ছে, হাজার হাজার বিঘা জমির ধান শুকিয়ে যাচ্ছে। শ্রীরামপুরে

সাব-স্টেশন থেকে ঐ বিস্তীর্ণ এলাকায় বিদ্যুৎ সরবরাহ করা হয়। সেখানে এত লো ভোল্টেজ থাকে যে কোনও সময়েই পাম্প চালানো যায় না। মাননীয় বিদ্যুৎমন্ত্রীর কাছে আমার তাই অনুরোধ, অবিলম্বে সেখানে ছাতনী সাব সেন্টার থেকে বিদ্যুৎ সরবরাহ করার ব্যবস্থা করা হোক।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী আব্দুস সালাম মুন্সি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্র কালিগঞ্জে ভাগীরথী নদীর উপর কাটোয়া-বল্লভপাড়া যে ঘাটটি রয়েছে সেটি অত্যন্ত ব্যস্ত ঘাট। প্রতিদিন হাজার হাজার মানুষকে এই ঘাট দিয়ে নদীয়া এবং বর্ধমান জেলাতে তাদের জীবন জীবিকার স্বার্থে যাতায়াত করতে হয়। মাঝে মধ্যে নৌকাডুবি হওয়াতে এই ঘাটের অনেক মানুষ মারাও যান। এই কাটোয়া-বল্লভপাড়া ঘাটে ঘাটে একটি ব্রিজ তৈরি করার জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি। আমি বার বার দাবি জানিয়েছি এর আগে যে এই কাটোয়া-বল্লভপাড়া ঘাটটি অত্যন্ত ব্যস্ত ঘাট, হাজার হাজার মানুষকে প্রাণ হাতে করে এই ঘাট দিয়ে পার হতে হয়, অনেক সময় নৌকাডুবির ফলে মানুষের প্রাণও যায় কাজেই সেখানে একটি ব্রিজ অবিলম্বে করা হোক। তা না হওয়াতে পুনরায় স্যার, আমি এই দাবি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর কাছে রাখছি। নদীয়া এবং বর্ধমান এই দুটি জেলার লোকের স্বার্থ এর সঙ্গে জড়িত কাজেই অবিলম্বে এখানে একটি ব্রিজ করার জন্য দাবি রাখছি।

**শ্রী বীরেন ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে ধাত্রীগ্রাম ফিডারে ব্যাপক লোডশেডিং চলছে। বর্তমানে পরীক্ষা চলছে ফলে ছাত্রছাত্রীরা খুবই অসুবিধার মধ্যে পড়ছে। নাদনঘাট ফিডারে, শ্রীরামপুর সাব স্টেশনের অঞ্চলে যে বিদ্যুৎ সরবরাহ করা হয় তা এত লো ভোল্টেজের যে সেখানে চাষীরা পাম্প চালাতে পারে না। অবিলম্বে সেখানকার বিদ্যুৎ সমস্যার সমাধান করার জন্য মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

**Shri Narbahadur Chhetri :** Hon'ble Deputy Speaker Sir, through you I invite the attention of the Hon'ble Minister Home (P&AR). Sir, during July, 1998 the Hon'ble Chief Minister had convened a high level meeting in his Chamber to discuss the issue of bifurcating Bijanbari Blocks into two separate blocks. All the papers relating to bifurcation

of Bijanbari Block, which is the largest block in terms of population and area, into two blocks are lying with the Government but the Government is still hesitant to bifurcate the block. This block comprises remotest villages like Samanden, Gorkhay which are near Nepal border and the people of these areas and adjoining areas have to walk about 50 km. to go to the district headquarter. To avail the vehicles they had to spend Rs. 500/- for petty work. So, I request the Hon'ble Chief Minister and the Hon'ble Minister Home (P&AR) to expedite the matter. Thank you, Sir.

**শ্রী রামপদ সামন্ত** ঃ (নট প্রেজেন্ট)।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়** ঃ (নট প্রেজেন্ট)।

**শ্রী তপন হোড়** ঃ মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, গতকাল রাজ্যসভার ভোটের পর গোটা পশ্চিমবাংলায় যে ইঙ্গিতটা গিয়েছে তাতে হুলিগ্যানিজম, বোমা, পিস্তলের বিভিন্ন জায়গায় একটা সমারোহ চলছে। এটা কেন হল? বিশেষ করে কলকাতা, মেদিনীপুর, উত্তর ও দক্ষিণ ২৪ পরগনা, হাওড়া, হুগলিতে এই হুলিগ্যান্টরা ভয়ঙ্কর উৎসাহ পেয়ে গিয়েছে। আপনি জানেন স্যার, এই যে উৎসাহ, বিধায়কদের যে কেনা-বেচা হচ্ছে সেইজন্য তারা এই উৎসাহ পেয়েছে। এটা অত্যন্ত দুঃখজনক ঘটনা। আজকে রাজ্যসভার নির্বাচনকে কেন্দ্র করে যেভাবে কংগ্রেস ভেঙ্গে গেল, তারপরে আবার একটা নতুন ইঙ্গিত হচ্ছে ঐ বি জে পি-র সঙ্গে তৃণমূল এবং তার সঙ্গে কংগ্রেসের ভাঙ্গন এবং প্রাক্তন কংগ্রেসের সভাপতি পশ্চিমবাংলায় তিনি একটা নতুন দল করতে যাচ্ছেন। এই যে অশুভ শক্তি, সেই অশুভ শক্তি গোটা পশ্চিমবঙ্গে তোলপাড় করছে। ১৯৭২ থেকে ৭৭ সালের ঘটনার তারা আবার এখানে ফিরিয়ে আনতে চায়। তাই আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে; এইভাবে বিধায়ক কেনা-বেচা যারা করছে তাদের কি শাস্তি হতে পারে এবং সেই শাস্তি তাদের দেওয়া দরকার।

**শ্রী রবীন মুখার্জি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। ২২শে মার্চ থেকে পশ্চিমবাংলায় ৫৯টি জুটমিলে শ্রমিকরা ধর্মঘটের ডাক দিয়েছে। আপনি জানেন যে এই ধর্মঘটে সিটু সহ সমস্ত ইউনিয়ন সামিল হয়েছিল। এই ব্যাপারে রোটান্ডায় লেবার মিনিস্টারের সঙ্গে তারা মিটিং করেছিল। আমি জানতে চাই যে, এই চটকল ধর্মঘট গভর্নমেন্টের পক্ষ থেকে ত্রিপাক্ষিক বৈঠকে প্রত্যাহার হয়েছে কি না? দ্বিতীয়, যদি প্রত্যাহার হয়ে থাকে, এই

চটকল ধর্মঘট নিয়ে কিছু কিছু জুটমিলে লক আউট, কিছু কিছু জুট মিলে ওয়ার্কার সাসপেনশন, কিছু কিছু জুটমিলে শ্রমিকদের মধ্যে মারামারি চলছে। আমি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে সেন্ট্রাল ট্রেড ইউনিয়ন এবং মিল কতৃপক্ষকে ডেকে এই সমস্যার সমাধান করা হোক।

**শ্রী সালীব টপ্পো ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং শ্রমমন্ত্রী একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৯৯ সালে ডুয়ার্স এবং তরাই অঞ্চলে চা বাগানের ৩ লক্ষ শ্রমিক স্ট্রাইক ডেকেছে বিভিন্ন দাবি নিয়ে। তাদের যে ৬টি দাবি ছিল তার মধ্যে ছিল অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট, গ্রুপ হসপিটাল এবং বৈদ্যুতিকরণ ইত্যাদি। এই ৬টি দাবি নিয়ে তারা ১০ দিন ধরে আন্দোলন করেন। নবম দিনে মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ সেই দাবি কোম্পানির তরফ থেকে মেনে নেয় যে ১০ হাজার এমপ্লয়মেন্ট দুই মাসের মধ্যে দিতে হবে। কিন্তু মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ সত্ত্বেও সেটা আজ পর্যন্ত হয়নি সেখানে বৈদ্যুতিকরণ করা হয়নি, গ্রুপ হসপিটালের সুযোগ পাওয়া যায়নি এবং অ্যাডিশনাল এমপ্লয়মেন্টও হয়নি। কাজেই এই বিষয়গুলি যাতে হয় সেজন্য আমি আপনার মাধ্যমে শ্রম মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মহবুবুল হক ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসের সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলার চাঁচোল ২ নম্বর ব্লকে মিড-ডে-মিলের জন্য ৭টি অঞ্চলে বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের জন্য ১১০৬ কুইন্টাল ৭৫ কেজি চাল বরাদ্দ করা হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত ছাত্রছাত্রীরা কোনও চাল পায়নি এবং আজ পর্যন্ত ঐ চালের কোনও হদিস পাওয়া যায়নি। জনগণের আশঙ্কা যে ঐ চাল চোরা পথে আত্মসাৎ করা হয়েছে। তাই, আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ঐ চাল কি হয়েছে সেটা তদন্ত করা হোক এবং দোষী অফিসারদের বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্কুল সার্ভিস কমিশনে প্রতিবন্ধীদের জন্য কোনও সংরক্ষণের ব্যবস্থা নেই। এই প্রতিবন্ধীরা সমাজে অবহেলিত। প্রতিবন্ধী হিসাবে যাতে তাদের জন্য সংরক্ষণের ব্যবস্থা থাকে তারজন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যাতে প্রতিবন্ধীদের জন্য স্কুল সার্ভিস কমিশনে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে সংরক্ষণের ব্যবস্থা থাকে তারজন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন।

## ZERO HOUR

[12-50 — 1-00 p.m.]

**শ্রীমতী কণিকা গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ের প্রতি। বালির বিবেকানন্দ সেতু সংস্কারের কাজ দীর্ঘ এক বছর ধরে চলছে। ৩১শে মার্চ, ২০০০-এর মধ্যে সংস্কারের কাজটা শেষ করে সেতুটি খুলে দেবার কথা ছিল। কিন্তু দুর্ভাগ্যের সঙ্গে দেখলাম, ১১ কোটি টাকা অগ্রিম পাওয়া সত্ত্বেও রেল বিভাগ ঐ কাজে কোনরকম উদ্যোগ নেয়নি। বিষয়টা নিয়ে রেল বিভাগের সঙ্গে একটা মিটিং হয়। সেখানে তারা তাদের অবহেলার কথা স্বীকার করেছেন। তারা জানিয়ে দেন, ৩১শে মার্চের মধ্যে কাজটা তারা করবেন এবং তারপর ম্যাকিনটোস বার্ন তাদের কাজটা করবেন। আজকে ৩০শে মার্চ কিন্তু অর্ধেক কাজও শেষ করেনি রেল বিভাগ। দীর্ঘদিন ব্রিজটি বন্ধ হয়ে থাকায় যানবাহন চলাচলে সমস্যার সৃষ্টি হচ্ছে। আপনারা জানেন যে, সমস্ত উত্তর হাওড়ার যান চলাচলের ক্ষেত্রে ঐ একটি মাত্র ব্রিজ রয়েছে। স্বাভাবিকভাবে দীর্ঘদিন ধরে মানুষ কষ্টের মধ্যে রয়েছে। আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, অবিলম্বে রেল দপ্তরের কাছে তাদের জন্য ক্ষতিগ্রস্ত হবার জবাবদিহি চাওয়া হোক।

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাগদা বিধানসভাকেন্দ্রে তিনদিকে বাংলাদেশ। সেখানে বি এস এফ-এর অত্যাচার এত বেড়েছে যে, কেউ এক কেজি সার নিয়ে গেলেও বি এস এফ তাকে ধরে নিয়ে যাচ্ছে। যাতে বি এস এফ-এর অত্যাচার বন্ধ হয় তারজন্য ব্যবস্থা নিতে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি বিপণন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, মালদা জেলার আলু চাষীদের আলুর অধিকাংশই এখনও জমির মধ্যে পড়ে রয়েছে। তারা আলুর বন্ড পাচ্ছেন না। মাননীয় মন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন একটি হিমঘর সেখানে খুলবার ব্যাপারে কিন্তু সেটা বাস্তবে রূপ পায়নি, কারণ চাষীরা ১০,০০০ টাকার শেয়ার কিনতে পারেননি। তারজন্য সমস্ত এলাকার আলু এখনও জমির মধ্যে রয়ে গেছে। যাতে কৃষকরা সেখানে সঠিকভাবে আলুর বন্ড পান তারজন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সম্প্রতি কেন্দ্রের বি জে পি-তৃণমূল জোট সরকার আবার রেশনে চাল এবং গমের মূল্য বৃদ্ধি ঘটিয়েছেন। দারিদ্রসীমার নিচে বসবাসকারীদের জন্য একমাস আগে যে দাম বৃদ্ধি করেছিলেন তারপর গতকাল আবার ৩০ পয়সা বৃদ্ধি করেছেন। দারিদ্রসীমার উপরের মানুষদের ক্ষেত্রে ৬০ পয়সা

করে চালের দাম বৃদ্ধি করেছেন। শুধু তাই নয়, এখন চেষ্টা হচ্ছে ডাক এবং রেল বিভাগকে বেসরকারি হাতে তুলে দেওয়ার। ওরা ঘোষণা করেছেন যে, তারা কর্ম-সঙ্কোচন নীতি গ্রহণ করবেন। আমাদের দেশে কেন্দ্রীয় সরকারি কর্মচারী যা রয়েছে, কংগ্রেস দলের রাও যখন প্রধামমন্ত্রী ছিলেন তখন তিনি দুয়ের তিন অংশ কর্মী কমাবার কথা ভেবে ছিলেন। এখন যারা কেন্দ্রীয় সরকারে আছেন তারা অতীতের প্রধানমন্ত্রীর চিন্তাভাবনা বাস্তবায়িত করার ব্যবস্থা গ্রহণ করেছেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় কিছু দিন আগেও আমি এই ব্যাপারে হাউসে বলেছিলাম। বিভিন্ন জায়গায় টোল ট্যাক্সের ব্যবস্থা আছে সেই জায়গায় সব তুলে দেওয়া হয়েছে, এমন কি হুগলির দ্বিতীয় সেতুতেও তুলে দেওয়া হয়েছে। কিন্তু হাওড়া এবং কলকাতার বিভিন্ন জায়গায় আমাদের একটু অসুবিধা হয়। বিভিন্ন রাস্তায় যে পার্কিং জোন আছে সেখানে যাতে বিধায়কদের ফ্রি পার্কিং জোন করে দেওয়া যায় তাহলে ভাল হয়। এম এল এ-রা যাতে সেই জায়গায় গাড়ি রাখতে পারে তাহলে সুবিধা হয়। তা না হলে ২-৩ টাকা খুচরো থাকে না, একটা ভয়ঙ্কর অশান্তি এবং অসম্মানজনক পরিস্থিতিতে পড়তে হয়। এই ব্যাপারে আমি বহু বার এই হাউসে বলেছি, পরিষদীয় মন্ত্রীকে বলেছি স্পিকার মহাশয়কে বলেছি। এই ব্যাপারে এই হাউসের সকলে এগ্রি করেছেন, পরিষদীয় মন্ত্রী রাজি হয়েছেন। আজ পর্যন্ত আমি অন্তত ১০০ বার মেনশন করেছি, কিন্তু আজ পর্যন্ত কিছু হয় নি। পরিষদীয় মন্ত্রীকে ডেকে স্পিকার মহাশয় জানতেও চেয়েছেন যে এটা কি পর্যায়ে আছে। সব পার্টির পক্ষ থেকে সমস্ত বিধায়ক ঐক্যমত হয়েছেন এই ব্যাপারে। কিন্তু কি কারণে জানি না এই ব্যাপারে একটা কাগজও বার করতে পারেননি। আমি অবাক হয়ে যাচ্ছি আমরা কোন জায়গায় আছি। পরিষদীয় মন্ত্রী দয়া করে বলুন এটা কোন জায়গায় আছে। আদৌ হবে কিনা তাও দয়া করে বলুন। স্পিকার পর্যন্ত জিজ্ঞাসা করেছিলেন কোন পর্যায়ে আছে।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় বিধায়ক যা বললেন সেই ব্যাপারে ইতিপূর্বে এই হাউসের মতামত পরিষদীয় মন্ত্রী প্রবোধ সিন্হা মহাশয় আমাকে জানিয়েছেন আমি সাথে সাথে ব্যবস্থা নিয়েছি। পৌর বিভাগের পক্ষ থেকে অর্ডার ইসু করা হয়েছে এম এল এ-দের জন্য পার্কিং ফি না নেবার জন্য এবং এই ব্যাপারে সংশ্লিষ্ট দপ্তরকে জানিয়ে দিয়েছি। এখনও পর্যন্ত আপনি কি পান কি? এই ব্যাপারে আমি আবার খবর নেব। আপনারা বলার সাথে সাথে আমি ব্যবস্থা নিয়েছি এবং আবার আমি দেখব।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্যের মুখ্যমন্ত্রী এবং সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গের জেলাগুলিতে প্রতি বছর খরা এবং বন্যার আক্রমণে অধিকাংশ রাস্তা এবং প্রান্তিক ফসল বিপর্যস্ত হয়।

উত্তরবঙ্গের জেলাগুলির জন্য স্থানীয় নদী কমিশন গোড়ে তোলা হয়েছিল বন্যা এবং খরার জন্য বিশেষ ব্যবস্থা করতে। কৃষি সেচ শিল্প সড়ক এইগুলির সামগ্রিক সার্থে উত্তরবঙ্গ উন্নয়নের জন্য একটা মাস্টার প্ল্যান ১৯৬৭ সালে গড়ে উঠেছিল যুক্তফ্রন্ট সরকারের আমলে গত ৩৪ বছর আগে। সেই মাস্টার প্ল্যান কার্যকর হয়নি। কৃষি, সেচ, শিল্প, সড়ক এইগুলির সামগ্রিক পরিকল্পনা তৈরি করে একটা মাস্টার প্ল্যান কার্যকর করার আমি দাবি জানাচ্ছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, চাষীরা আর বাঁচবে না যেভাবে সরকার ট্যাক্স বসিয়েছে। স্যার, খরিপ মরসুমে প্রতি একর যেখানে জল ট্যাক্স ছিল ১৫ টাকা সেখানে এখন করা হয়েছে ২৫৫ টাকা, অর্থাৎ ১৭ গুণ বাড়ানো হয়েছে। রবি মরসুমে যে জল ট্যাক্স ২০ টাকা ছিল সেটা ৩০৬ টাকা করা হয়েছে। স্যার, ১৫ গুণ বেশি করা হয়েছে। বোরোতে একর প্রতি জল ট্যাক্স যেটা ৫০ টাকা ছিল সেটা ৬১২ টাকা করা হয়েছে। স্যার, চাষীরা মরে যাবে। নিত্য ফসলের দাম একদিকে কমে যাচ্ছে, তার ওপরে ঘাড়ের ওপরে একটা বিষ ফোড়ার মতো। আমি অনুরোধ করছি, জল ট্যাক্স যেটা ১৫, ২০, এবং ৫০ টাকা ছিল তা সামান্য কিছু বাড়ানো হোক। এই যে ১৫-১৭ গুণ বৃদ্ধি করা হয়েছে আমি তার তীব্র প্রতিবাদ করছি। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এই যে জল ট্যাক্স বাড়ানো হয়েছে তা কমানো হোক।

শ্রী সৌগত রায় ঃ স্যার, আমি বলব না।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী অশোককুমার দেব** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাসন্তি থানা ঘেরাও করে ভাঙচুর করা হয়েছে ইট পাটকেল মেরে। লিয়াকত আলি নামে একজন যার বিরুদ্ধে কেস ছিল পুলিশ যখন তাকে অ্যারেস্ট করেছিল তখন সি পি এম-এর লোকেরা সমস্ত থানা ঘেরাও করে তাকে ছাড়িয়ে নিয়ে চলে আসে। রাজ্যের আইনশৃঙ্খলা কোথায় এসেছে এটা আজকে ভাবতে হবে। বিভিন্ন থানায় যখন সি পি এমের কাউকে অ্যারেস্ট করা হয় তখন মন্ত্রী থেকে শুরু করে লোকাল কমিটির লোকেরা তাকে ছাড়িয়ে আনেন। এই রকম করলে রাজ্যে আইনশৃঙ্খলা থাকবে না। সেদিন এখানে বুদ্ধদেববাবু বলছিলেন, রাজ্যে আইনশৃঙ্খলার অবস্থা ভাল। আমি তাকে অনুরোধ করব, আজকে কাগজ দেখুন, বাসন্তী থানায় কি ঘটেছে। আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব। এটা অবিলম্বে বন্ধ করুন, তা নাহলে নিরীহ মানুষ এবং আমরা যারা আছি, কেউ আইনের সাহায্য পাব না।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, উচ্চ মাধ্যমিক পরীক্ষা শুরু

হয়েছে। জেলায় জেলায় বোরো চাষ শুরু হয়েছে। গোটা পশ্চিমবাংলায় আজকে বিদ্যুৎ পাওয়া যাচ্ছে না। বিদ্যুতের অভাবে বিভিন্ন জায়গায়, জেলা সহ কলকাতায় লোডশেডিং চলছে এবং পরীক্ষার্থী, ছাত্রছাত্রীরা নাজেহাল হচ্ছে। এমনকি গতকাল দক্ষিণ কলকাতায় যখন পরীক্ষা চলছিল তখন বিদ্যুৎ চলে যাওয়ায় পরীক্ষার্থীরা গলদঘর্ম অবস্থায় পড়ে। তারা পরীক্ষা দিতে পারেনি। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীকে অনুরোধ করি, তিনি বিদ্যুতের ব্যবস্থা করুন যাতে অন্তত ছাত্রছাত্রীরা ঠিকমতো পড়াশুনা করতে পারে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমি আপনার মাধ্যমে রাজ্যের স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার এলাকায় একটি ব্লকে প্রাইমারি হেলথ সেন্টার আছে। ১৯৮৬ সালে এই হাসপাতালটি প্রাইমারি হেলথ সেন্টার হিসাবে অনুমোদন লাভ করে। কিন্তু আজ পর্যন্ত সেটি বিভিন্ন সুযোগ সুবিধা থেকে বঞ্চিত। হাসপাতালটি ভগ্ন অবস্থায় আছে। গৃহের সমস্যা আছে, ঘরগুলো ভগ্নগ্রস্ত অবস্থায় আছে। দীর্ঘকাল সরকারি সাহায্য না পাওয়ায় ঘরবাড়ি বাড়াতে পারেনি। হাসপাতালটির ছাদ দিয়ে জল পড়ে। ঘরের অভাবে মানুষ দাঁড়াতে পারে না। ওখানে একটি মাত্র এই স্বাস্থ্যকেন্দ্র যাতে সরকারি সাহায্য পায় তারজন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা খুব বিপজ্জনক বিষয়ের প্রতি আমি কৃষি মন্ত্রীর এবং সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই সময়ে যখন কৃষকরা তাদের চাষের খরচ জোগাড় করতে পারছে না, কেন্দ্রীয় সরকার সারের দাম বাড়িয়েছেন এবং কৃষির উৎপন্ন ফসলের দাম চাষীরা পাচ্ছে না, এইরকম অবস্থার আপনারা আবার চাষীদের সর্বনাশ ডেকে আনছেন। আজকে বামফ্রন্ট সরকার রোটান্ডায় মিটিং ডেকে সেচ কর বসানোর প্রস্তাব দিচ্ছেন। এটা অত্যন্ত মারাত্মক। এইরকম একটা অবস্থায় মধ্যে কর বসানো কৃষকদের সর্বনাশ ডাকা ছাড়া কিছু নয়। এমনিতেই যেসব কর বসেছে তাতে কৃষকরা অতিষ্ট। কেন্দ্রীয় সরকার তো একটার পর একটা দাম বাড়াচ্ছেন। এর পরেও আপনারাও যদি মরার ওপর খাঁড়ার ঘা করেন তাহলে কৃষকরা যাবে কোথায়। সুতরাং এইকারণে সেচকর বৃদ্ধির ব্যাপারে সরকারি যে প্রস্তাব আনছেন তার তীব্র বিরোধিতা করছি। পশ্চিমবঙ্গ কৃষকদের তরফ থেকে চাষীদের বাঁচাবার জন্য এই দাবি আমি জানাচ্ছি।

[1-10 —2-10 p.m. (including adjounment)]

**শ্রী নির্মল দাস ঃ** অনুপস্থিত।

**শ্রী সঞ্জয় বকসী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌর মন্ত্রীর

দৃষ্টি আকর্ষণ করছি। বৃহত্তর বড়বাজার এবং জোড়াবাগান কেন্দ্রে গরম পড়ার সঙ্গে সঙ্গেই পানীয় জলের কষ্ট শুরু হয়েছে। পানীয় জল উধাও হয়ে গেছে। আমি আপনার মাধ্যমে, আগেরবারও মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম কিন্তু ফল হয়নি। আমাদের ২১নং, ২২নং, এবং ২৩নং ওয়ার্ডের ৫ হাজার বাসিন্দা এই জল থেকে বঞ্চিত। তারা ৫ টাকার থেকে ১০ টাকা বালতি দরে পানীয় জল কিনছে। সংসদ উন্নয়ন তহবিল থেকে যে টাকা দেওয়া হয়েছে সেই টাকায় অন্য কাজ হয়েছে সংসদ উন্নয়ন তহবিলের টাকা যাতে কাজে লাগানো হয় তার দাবি আমি জানাচ্ছি।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এইবার মুর্শিদাবাদ এবং নদীয়া জেলায় এবং অন্যান্য জেলায় যেহেতু পাট চাষের ক্ষেত্রে বিক্রির সুযোগ বন্ধ, সেই কারণে পাট চাষ বন্ধ। জে সি আই বন্ধ তাই পাট চাষীরা পেঁয়াজ চাষ করছে। এই পেঁয়াজ চাষের ব্যাপারে আগের গভর্নমেন্টের পতন হয়েছিল। এইবার পাট চাষ খুব বৃদ্ধি হয়েছে। কিন্তু চাষীরা তার দাম পাচ্ছে না। দূরবর্তী জায়গা দেখে বিপণন কেন্দ্রে আনতে চাষীদের খুব অসুবিধা হয় এবং এরফলে তারা সঠিক দাম পাচ্ছে না। সুতরাং নতুন যে অর্থকরী ফসল পেঁয়াজ উৎপন্ন হচ্ছে-তার প্রোটেকশন দেওয়ার কোনও ব্যবস্থা নেই।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** [********]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বাদলবাবু, আপনি বলেছিলেন লাঠিচার্জের উপরে বলবেন কিন্তু এখানে তো আপনি উল্টো কথা বলছেন।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** হ্যাঁ, স্যার লাঠি চার্জের ব্যাপারেই বলছি। [******]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সবটা বাদ যাবে।

**শ্রী রবীন মুখার্জি ঃ** স্যার আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে স্বাস্থ্যমন্ত্রী এবং পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্রে মহম্মদ মুস্তাক নামে একটি ছেলে তড়িতাহত হয়ে হাসপাতালে ভর্তি হয়। কোনও ডাক্তার ওই হাসপাতালে অ্যাটেন্ড করেনি। ৩ ঘণ্টা ওইভাবে তাকে ফেলে রাখা হয় এবং ছেলেটি পরে মারা যায়। এরফলে বিশৃঙ্খলার সৃষ্টি হয় এবং পুলিশ তখন লাঠি চার্জ করে এবং টিয়ার গ্যাস ছোঁড়ে। যে যুবকটি ডাক্তারদের গাফিলতির জন্য মারা গেল তারজন্য আমি স্বাস্থ্যমন্ত্রী এবং পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, অবিলম্বে এই ডাক্তারের গাফিলতির জন্য যে যুবকের মৃত্যু হল; এলাকায় উত্তেজনা সৃষ্টি হল, পুলিশকে লাঠিচার্জ করতে হল, টিয়ার গ্যাস

Note : Expunged as ordered by the chair

চালাতে হল. তার জন্য আমি আপনার মাধ্যমে পুলিশমন্ত্রী ও স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বিরতি, আবার আমরা ২টার সময় এখানে এসে মিলিত হব।

(At this Stage the House was adjourned till 2-00 p.m.)

## PRESENTATION OF B.A. COMMITTEE REPORT

**Mr. Speaker :** I present the Sixty Sixth Report of the Business Advisory Committee of WBLA for 31-3-2000.

31-3-2000, Friday :

(i) Motion for consideration of the Report of the Enquiry Committee on investigation into the conduct and activities of Shri Shyamadas Banerjee, Member in connection with submission of Medical Bills to the West Bengal Legislative Assembly Secretariat—Notice given by Shri Prabodh Chandra Sinha —1 hour.

(ii) The West Bengal Appropriation Bill, 2000 (Introduction, Consideration and Passing) —2 hours.

(iii) The West Bengal Appropriation (Vote on Account) Bill, 2000 (Introduction, Consideration and Passing) —½ hour.

(iv) The West Bengal Prohibition of Ragging in Educational Institutions Bill, 2000 (Introduction, Consideration and Passing) —1 hour.

**Shri Prabodh Chandra Sinha** Sir, I beg to move that the 66th Report of the Business Advisory Committee as presented in the House be agreed to.

The motion was then put and agreed to.

## DISCUSSION ON SUPPLEMENTARY GRANTS FOR THE YEAR 1999-2000

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় অর্থমন্ত্রী এখানে ২২০০ কোটি ২৫ লক্ষ ১২ হাজার, ২ টাকা একটা সাপ্লিমেন্টারি গ্র্যান্ট নিয়ে এসেছেন। এটা হচ্ছে গত বছরে যে এক্সেস এক্সপেন্ডিচার করা হয়েছে সেটার হাউসে অ্যাপ্রুভাল নিতে হবে সেইজন্য। আপনারা যদি ভালো করে লক্ষ্য করেন তাহলে দেখবেন এই সাপ্লিমেন্টারি গ্র্যান্টটা হচ্ছে রাফলি টেন পারসেন্ট অফ দি টোটাল বাজেট। অসীমবাবুর যে বাজেট আমরা দেখেছি তার ৯০ পারসেন্টের পরেও আরও টেন পারসেন্ট যোগ হবে। এই ২০০ কোটি টাকা সাপ্লিমেন্টারি গ্র্যান্ট এটা ভাল কিনা সেটা আপনারা বিচার করে দেখবেন। আমাদের যে জিনিসটা দেখার হচ্ছে এই ২২০০ কোটি টাকার মধ্যে এক হাজার কোটি টাকা হচ্ছে রেভিনিউ এক্সপেন্ডিচার। পাতার পর পাতা আপনি উল্টে দেখুন একই কথা লেখা হয়েছে Additional provisions are required for meeting Larger Establishment charges লার্জার এস্টাব্লিশমেন্ট চার্জেস মানে সার্ভিস, হাউস রেন্ট, কম্পেনসেটারি অ্যালাউন্স, অফিস এক্সপেনসেস, এই খরচগুলো কিন্তু বছরের পর বছর বেড়ে যাচ্ছে। আমরা সব সময় বলি এই রাজ্যে সব সময় খরচ যা হচ্ছে তা এস্টাব্লিশমেন্টেই চলে যাচ্ছে। এর প্রমাণ হচ্ছে ২২০০ কোটি টাকার সাপ্লিমেন্টারি বাজেট আনা হয়েছে, যার মধ্যে ১ হাজার কোটি টাকা হচ্ছে রেভিনিউ এক্সপেন্ডিচার, আর ১৮৩ কোটি টাকা হচ্ছে ক্যাপিটাল এক্সপেন্ডিচার। এটার ব্যাপারে স্থায়ী কিছু করার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে না। এটাও চিন্তার ব্যাপার যে এই গভর্নমেন্ট কিছুতেই রেভিনিউ এক্সপেন্ডিচার কন্ট্রোল রাখতে পারছে না। প্রতি বছর রেভিনিউ ডেফিসিট তার ফলে বেড়ে যাচ্ছে। এটা আমি বার বার হাউসে বাজেট বক্তৃতার সময় বলেছি। স্যার, অন্য আর একটা চিন্তার ব্যাপার আছে। এই সাপ্লিমেন্টারি যদি দেখেন সেটা হচ্ছে পাবলিক ডেট ভীষণভাবে বাড়ছে। পাবলিক ডেট ওর এই বছর দিতে হচ্ছে ৮১৪ কোটি টাকা। তার মানে সাপ্লিমেন্টারি যে ডিম্যান্ড তার প্রায় ৪০ পারসেন্ট ওর পাবলিক ডেট দিতে চলে যাচ্ছে। তাহলে কি হচ্ছে—আমি যেটা বার বার বলেছি যে, এই গভর্নমেন্ট একটা ভিসিয়াস সার্কেলের মধ্যে পড়ে যাচ্ছে। রেভিনিউ এক্সপেন্ডিচার সব সময়ই রেভিনিউ রিসিটের চেয়ে বেশি। তার মানে রাজস্ব খাতে যে আয়, তার চেয়ে রাজস্ব খাতে ব্যয় বেশি। সেইজন্য ওর ধার

নিতে হচ্ছে। পাবলিক ডেট হয়ে যাচ্ছে তারপর আবার ইন্টারেস্ট পেমেন্ট করতে হচ্ছে। তারফলে বছরের বছর ডেফিসিট বেড়ে যাচ্ছে এবং হিসাবে দেখিয়েছিলাম যে, আগে যে ৯৮ সাল পর্যন্ত ওর টোটাল বাজেট রেভিনিউ ডেফিসিট ছিল ২০ হাজার কোটি টাকা। তারপর আরও বেড়ে ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত ৩৬ হাজার কোটি টাকা হয়ে দাঁড়িয়েছে। এবারের যে বাজেট দেখিয়েছেন উনি ৯ হাজার ৬০৪ কোটি টাকা রেভিনিউ ডেফিসিট হয়েছে। এটা রাজ্যের অর্থ শাস্ত্রের পক্ষে একেবারেই ভাল নয়। এটা আমি বারবার বলেছি। আজকে আবার সাপ্লিমেন্টারি ডিমান্ডের বেলায় বলছি। স্যার, দু একটা ব্যাপারে উল্লেখ করব, সাপ্লিমেন্টারি ডিমান্ড নিয়ে ডিবেট প্রতিবারই হয়। একসেস এক্সপেন্ডিচার, এস্টাব্লিশমেন্ট চার্জের জন্য বেশি টাকা লেগেছে যদি উনি বলেন, তা নিয়ে ওভার অল করার কিছু থাকে না। তার কারণ মাইনে দিতে হয়েছে। কিন্তু কেন মাইনে দিলেন এটা আমাদের পক্ষে বলা সম্ভব নয়। কিন্তু দু-একটা জায়গায় এস্টাবলিশমেন্ট চার্জের ব্যাপারে বলা দরকার। এই যে মন্ত্রী কাউন্সিল অফ মিনিস্টারস এর জন্য ৫০ লক্ষ টাকা উনি বেশি চেয়েছেন এবং তারমধ্যে উনি ২৩ লক্ষ টাকা চাইছেন হসপিটালিটি এক্সপেনসেস, এন্টারটেনমেন্ট এক্সপেনসেস এরজন্য। স্যার, ২৩লক্ষ টাকা বাড়তি এ রাজ্যের বিভিন্ন লোককে খাওয়াতে, তাদের খুশি করতে হাজার হাজার খরচ হয়ে যাচ্ছে। আপনি স্যার, ভেবে দেখুন যে, এটা ঠিক হচ্ছে কিনা। আর একটা ব্যাপারে আমি দেখছি উনি আদার এক্সপেন্ডিচার দেখিয়েছেন ২৫ লক্ষ টাকা। এটা আমার কাছে ক্লিয়ার নয়। এই ২৫ লক্ষ টাকা আদার এক্সপেন্ডিচার কি খাতে ব্যবহার করা হচ্ছে? এটা কি জন্য খরচ হচ্ছে, এটা মন্ত্রী মহাশয়ের হিসাব দেখে বোঝা সম্ভব নয়। এটা আশা করি মন্ত্রী মহাশয় যখন বলবেন, তখন ক্লিয়ার করে দেবেন। স্যার, এই সাপ্লিমেন্টারি ডিমান্ড, এর সবচেয়ে বেশি টাকা অবশ্য দেওয়া হয়েছে একটা গুরুত্বপূর্ণ খাতে, সেটা হচ্ছে Relief on account of natural calamity. স্যার, আমি একটু আগে বলছিলাম ১ হাজার ১১ কোটি টাকা রেভিনিউ এক্সপেন্ডিচার হচ্ছে। তার মধ্যে ১১১ কোটি ৭৯ লক্ষ টাকা রিলিফ অন অ্যাকাউন্ট অফ ন্যাচারাল ক্যালামিটিস, তার মানে গত বছর যে বন্যা হয়েছিল, সেখানে খরচ হয়েছে এবং উনি লিখেছেন যে "Additional provisions are required for meeting expenditure towards the following purposes : (i) repair and restoration of damaged roads and bridges (ii) repair and restoration of damaged irrigation and flood control installations (iii) restoration of drinking water supply systems (iv) purchase of agricultural inputs and (v) supply of relief materials to flood affected people."

এখানে বলে রাখা ভালো যে, গতবার যখন এই ক্যালামিটি হয়, হাউস ছিল না,

বলারও সুযোগ ছিল না। কিন্তু মাননীয় মন্ত্রী নিশ্চয় বলবেন যে, এই ফ্লাড রিলিফ ব্যাপারটা সব সময় সরকারের দেরি হয় কেন? প্রতি প্রথম দুই দিন চার দিন বন্যায় আমি দেখি যে, কোনও রকম রিলিফ পৌঁছায় না। সরকারের মেশিনারি লেট করে রিলিফ পৌঁছাতে পৌঁছাতে ভল্যান্টারি অর্গানাইজেশনগুলি পৌঁছে যায়। কিন্তু গভর্নমেন্টের সাহায্য পৌঁছায় না। স্যার এবারে যখন বন্যা হল, আমি সেই সময় মালদার হরিশচন্দ্রপুরে ছিলাম।

[2-10 — 2-20 p.m.]

স্যার, গভর্নমেন্ট কি রকম ফাংশন করে শুনুন। হরিশচন্দ্রপুর যেতে মালদা থেকে একটা ব্রিজ আছে। চণ্ডীপুর ব্রিজ সেটা ভেঙে গেছে, মালদার সাথে সড়ক যোগাযোগ নেই, এই পরিস্থিতি চলছে। প্রায় এক মাস দেড় মাস এই ব্রিজ ভাঙা। মূলত একটা পনটুন ব্রিজ দিয়ে কাজ চালানো হচ্ছে। এই বিধানসভায় যখন উনি বলছেন যে রিপেয়ারিং অব রোডস অ্যান্ড ব্রিজেস, আমি স্পেসিফিক্যালি একটু বলছি চণ্ডীপুরে একটা ব্রিজ ভেঙে গিয়েছিল সেটা রিপেয়ার করার ন্যূনতম ব্যবস্থা, আমি যতদিন ছিলাম, হয়নি। গাড়ি একপারে রেখে নৌকা করে ওপারে গিয়ে গাড়ি নিয়ে যেতে হয়। আপনি দেখবেন স্যার, বন্যার পর যে ড্যামেজ হয় সেই ড্যামেজ ৫০ পারসেন্ট রিপেয়ার হয় বাকি ৫০ পারসেন্ট রিপেয়ার হয় না। আমরা জানি যে বন্যায় রিলিফ মেটিরিয়াল সঠিকভাবে সাপ্লাই করা হয় না। এবারে তো মালদাতে আমি নিজের চোখে দেখে এলাম। উনি এক জায়গায় লিখেছেন রিপেয়ার অ্যান্ড রেস্টোরেশন অব ড্যামেজ ইরিগেশন অ্যান্ড ইনস্টলেশন, স্যার, আমি আগের বছর, ৯৮ তে আমি মালদার মানিকচকে গিয়েছিলাম বন্যা দেখতে, সেখানে আমি দেখেছি একটা জায়গায় ব্রিজ হল, এমব্যাঙ্কমেন্ট সময়মতো দেওয়া গেলে ব্রিজটা হয়ত ভাঙ্গত না। সেই ব্রিজ দিয়ে গঙ্গার জল ঢুকে গেল মালদাতে, এক তৃতীয়াংশে বন্যা হয়ে গেল। রিপেয়ারও সময় মতো হয় না। রিপেয়ার হতে না হতে পরের বন্যা এসে যাবে। অসীমবাবু যখন যান বলেন টাকা এসে যাবে, পরের বার বাজেট বক্তৃতায় বলেন, আমরা দাবি করেছিলাম কেন্দ্র টাকা দিচ্ছে না বলে তাই রিলিফ ওয়ার্ক হয়নি। মাননীয় মন্ত্রী তাই এটা আমাদের বুঝিয়ে দেবেন যে কেন এত সময় লেগে যাচ্ছে বন্যায় রিলিফ ওয়ার্ক করতে। আরও দু একটা অ্যাকাউন্টে বেশি টাকা নেওয়া হয়েছে, আমি বলতে চাই, তার মধ্যে একটা হচ্ছে রুর‍্যাল এনারজি ডেভেলপমেন্ট কর্পোরেশন সেট আপ করার জন্য ১৬ লক্ষ ৮০ হাজার টাকা দেওয়া হয়েছে। আপনি জানেন স্যার, একজন সি পি এমের এম এল এ সুজন চক্রবর্তীকে রুর‍্যাল এনার্জি ডেভেলপমেন্ট চেয়ারম্যান করা হয়েছে, মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই যে, অফিস একটা নেওয়া হয়েছে ব্রিটিশ ইন্ডিয়া স্ট্রিটে গ্রেট ইস্টার্নের পাশে, সেটা সেট আপ করতে কিন্তু এক

বছর সময় লেগে গেছে। এই এক বছরেও রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের কাজ হল না। এদিকে গভর্নমেন্ট বাজেটে অ্যানাউন্স করে দিচ্ছেন। এটা সেট আপ করতেই এক বছর সময় গেলে গেল। কাজটা করতে হবে, গুরুত্বপূর্ণ কাজ, গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ, যেখানে ২৩, ২৪ ভাগ গ্রামে বিদ্যুৎ যায়নি। স্যার, আপনি একটু ভেবে দেখুন, এই যে হলদিয়া পেট্রো-কেমিক্যাল-এর শেয়ার ক্যাপিটালের দেওয়ার জন্য এবারে উনি টাকা নিয়েছেন এই বছর ৪৪ কোটি ৮৫ লক্ষ টাকা। হলদিয়া পেট্রো-কেমিক্যালের সেট আপ-এর জন্য দিয়েছে, তার মানে স্টেট গভর্নমেন্ট শেয়ার ক্যাপিটাল যেটা দিয়েছে ৪৪ কোটি ৮৫ লক্ষ টাকা সেটা সাপ্লিমেন্টারি ডিমান্ডস এসেছে। এখানে আমি বুঝি না যে হলদিয়া তো অনেকদিন আগেই ঠিক হয়েছিল কত টাকা রাজ্য সরকারকে দিতে হবে। এটা তো গতবার বাজেটে ধরার কথা ছিল। ৪৪ কোটি ৮৫ লক্ষ টাকা এটা তো কম টাকা নয়। যেকোনও ন্যাচারাল ক্যালামিটি হলে আলাদা কথা, হঠাৎ হল কিন্তু হলদিয়া পেট্রো-কেমিক্যাল তো প্ল্যান প্রোজেক্ট। সেখানে ৪৪ কোটি ৮৫ লক্ষ টাকা দিলেন কেন? এখানে মন্ত্রী অ্যাসেস করেছেন যে যে টাকা রাজ্য সরকার শেয়ার ক্যাপিটাল দিয়েছে, এটা নিয়ে তো বহু প্রচার করেছেন তার আলটিমেট আউটপুট কি হবে? কোথায় ন্যাপথা ক্র্যাকার কাজ করতে শুরু করল, ন্যাপথা ক্র্যাকার থেকে যে জিনিস তৈরি হয় সেগুলো কোথায় বিক্রি হবে, ডাউন স্ট্রীমে কোম্পানি কবে হবে, কবে ছোট শিল্প তৈরি হবে সেটাও ক্লিয়ার নয়। একটা বাজেটে হলদিয়া পেট্রো-কেমিক্যালের জন্য সাপ্লিমেন্টারি বাজেটে টাকা দিয়েছে কিন্তু এবারে আবার কেন ৪৪ কোটি ৮৫ লক্ষ টাকা হঠাৎ করে দিতে হল কেন, এখনও আমার কাজে পরিষ্কার নয়। এবারে নতুন একটা জিনিস আমি দেখেছি ওরা ৯ কোটি ৫৫ লক্ষ ৯৩ হাজার টাকা দিয়েছেন রুর‍্যাল ব্যাঙ্কস ইন ওয়েস্ট বেঙ্গল। আরও বলেছেন অ্যাডিশনাল প্রভিসন ইজ রিকয়্যার্ড ফর ইনভেস্টমেন্ট ইন রুর‍্যাল ব্যাঙ্কস ইন ওয়েস্ট বেঙ্গল। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই এটা কোনও রুর‍্যাল ব্যাঙ্ক না, গ্রামীণ কো-অপারেটিভ ব্যাঙ্ক না, কেন্দ্রীয় সরকারের যে গ্রামীণ ব্যাঙ্ক আছে সেগুলিতে ৯ কোটি ৫৫ লক্ষ টাকা দিয়েছেন? গ্রামে কি ক্রেডিট সিস্টেম করতে পেরেছেন? তার জন্য এতগুলি টাকা একস্ট্রা সাপ্লিমেন্টারি ডিমান্ড আপনাকে দিতে হচ্ছে। একটা জায়গায় দেখলাম নতুন কোল্ড স্টোরেজ করার জন্য উনি টাকা দিয়েছেন। ফ্যাক্ট হচ্ছে কোল্ড স্টোরেজ কবে হবে জানি না, তবে এবারে আলু চাষীরা পুরোপুরি মার খেয়েছে, তাদের রিলিফ দিতে পারেননি। সামনের বছর আলু চাষ কমে যাবে। মাননীয় মন্ত্রী তার সাপ্লিমেন্টারি ডিমান্ডে কোল্ড স্টোরের জন্য আরও টাকা চাই বলেছেন। কিন্তু কয়টা কোল্ড স্টোরেজ স্থাপন করতে পেরেছেন? ৫ কোটি ৫ লক্ষ ৭ হাজার ডিমান্ড নং ৫৭ উনি বলেছেন ফর ইনভেস্টমেন্ট ইন শেয়ার অফ কো-অপারেটিভ অর্গানাইজেশন অ্যান্ড এস্টাব্লিশমেন্ট অফ কোল্ড স্টোরেজ। কটা কোল্ড স্টোরেজ করতে পেরেছেন? কটা কো-

অপারেটিভ কোল্ড স্টোরেজ হয়েছে? এখানে কোল্ড স্টোরেজ কভার করেনি আলু প্রোডাকশনের ৬০ পারসেন্টও। আমি তাই আগেও বলেছিলাম বাজেটের সময় যে আমাদের রাজ্যে বাজেট এন্টায়ারলি হচ্ছে ধারের উপর। আমরা রিসোর্স মোবিলাইজ করতে পারিনি। আমরা বেশি ধার করেছি, সেটা শোধ করার জন্য আবার আমরা টাকা দিচ্ছি। প্রতি বছর ইন্টারেস্ট চার্জে আমাদের খরচ বেড়ে যাচ্ছে। গত বছর ইন্টারেস্ট পেমেন্ট ধরে ছিলেন ৫ কোটি ৪১ লক্ষ ৩৬ হাজার টাকা। পেমেন্ট অন ইন্টারেস্ট অন জেনারেল প্রভিডেন্ট ফান্ড টাকা বেশি লেগেছিল। আল্টিমেটলি কি হচ্ছে, এই রাজ্যে শুধু লোন নেওয়া হচ্ছে, তারপর স্মল সেভিংস থেকে লোন নেওয়া হচ্ছে, তার পর পাবলিক অ্যাকাউন্ট থেকে রাজ্য বাজেটে ড্র করছেন। আপনার যে টাকা প্রভিডেন্ট ফান্ডে আটকে আছে যার থেকে বাজেটারি এক্সপেন্ডিচার মীট করছেন, এটা অত্যন্ত দুঃখজনক সরকারের কিছু ট্রাস্ট হিসাবে থাকে সেখান থেকে আমরা পেমেন্ট করতে পারছি না। আপনি বলছেন পেমেন্ট অফ ইন্টারেস্ট ৫ কোটি ৪১ লক্ষ টাকা। জেনারেল প্রভিডেন্ট ফান্ডে ইন্টারেস্ট বাড়েনি। কত লাগে তার জবাব নেই। আমি মন্ত্রীর কাছে বলতে চাই এই সাপ্লিমেন্টারি ডিমান্ডই বলুন, আর জেনারেল বাজেটই বলুন আজকাল এত আগ্রহ লোকের নেই যে দেখে এর থেকে কি উন্নতি হচ্ছে। রাজ্যে এটা পরিষ্কার নয়। রাজ্যে এস্টাব্লিশমেন্ট খরচ বছরের পর বছর বাড়ছে, পাবলিক বছরের পর বছর বাড়ছে, ইন্টারেস্ট বার্ডেন বছরের পর বছর বাড়ছে। তার ফলে রাজ্যে আরও ধার হচ্ছে। ঋণ ভারে রাজ্য জর্জরিত হচ্ছে। তাই আমি সাপ্লিমেন্টারি বাজেটের বিরোধিতা করছি। ট্রাডিশনালি আমরা কাট মোশন দিই, কিন্তু আমি দিচ্ছি না। আমি সাপ্লিমেন্টারি বাজেট ডিমান্ডের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী সাপ্লিমেন্টারি গ্রান্টস ১৯৯৯-২০০০ যেটা প্লেস করেছেন এবং আমাদের এই টাকা আজকে পাস করতে হবে। এর প্রয়োজন আছে এটা আমরা অস্বীকার করতে পারি না। বছরের পর বছর বন্যা হবে, প্রাকৃতিক দুর্যোগ হবে, আর আমরা চুপচাপ বসে থাকবো, তার মোকাবিলা করব না এটা হতে পারে না। যদিও কেন্দ্রীয় সরকারের এই ব্যাপারে প্রাথমিক ভাবে দেখার দায়িত্ব আছে কিন্তু তারা তা পালন না করে আমাদের উপর চাপিয়ে দিতে চাইছেন। ভয়ঙ্কর বন্যায় পশ্চিমবাংলার মানুষের ক্ষয়-ক্ষতি দেখার জন্য কেন্দ্র থেকে একটা সমীক্ষক দল এসেছিল। তাদের কাছে আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে, যদিও ১২০০ কোটি টাকার বেশি ক্ষতি হয়েছিল আমরা চেয়েছিলাম কেন্দ্রীয় সরকার এব্যাপারে ৭২১ কোটি টাকা সাহায্য করুক। কিন্তু সব কথা-বার্তা হয়ে যাওয়ার পর তারা ২৯ কোটি টাকা

সাহায্য করার কথা ঘোষণা করল। আরও দুঃখের বিষয় হচ্ছে, এখনও পর্যন্ত এক পয়সাও এসে পৌঁছায়নি। তাই বলে তো আমাদের সরকার চোখ-কান বুজে, বন্ধ করে বসে থাকতে পারে না বিগত কংগ্রেস সরকারের মতো। তখন মানুষের অভিজ্ঞতা হয়েছিল মাইলো, ভুট্টা খাওয়ার। তীব্র দুঃসহ অভিজ্ঞতায় মানুষ চিৎকার করেছে 'খাদ্য চাই, খাদ্য চাই' বলে। অনেকটা সেইরকম, আজকে মালদার মানুষ বলছে, বাসস্থান চাই, ঘর-বাড়ি সব উড়ে গেছে। রাস্তা চাই। মাসের পর মাস সব জলে ডুবে আছে। কিন্তু তাদের জন্য কেন্দ্রীয় সরকার বিন্দু মাত্র দায়বদ্ধতা স্বীকার করল না। যদিও এটা একটা জাতীয় দায়িত্ব এবং সংবিধান স্বীকৃত তবুও ওরা কিছু করল না। কিন্তু আমরা তো চুপ করে বসে থাকতে পারি না। ঐ গৌতমবাবুর এলাকাতে তো সবচেয়ে বেশি ক্ষতি হয়েছে কিন্তু মানুষের পাশে গিয়ে দাঁড়াচ্ছে বামফ্রন্ট সরকার এবং পঞ্চায়েত ব্যবস্থা। আজকে সেজন্য ৬০ কোটি টাকা খরচ করা হয়েছে। এবং তা করা হয়েছে এই অসংকুলান বাজেটের থেকে টাকা নিয়ে। অন্যায় করেছি নির্যাতিত, নিষ্পেষিত মানুষের পাশে গিয়ে দাঁড়িয়ে? জমি দেওয়া পাট্টা দেওয়া অন্যায়? মানুষ যখন বন্যার কবলে পড়ছে, দুর্ভিক্ষের কবলে পড়ছে তাদের জন্য ব্যয় অনুমোদন নিয়ে আসা, সাপ্লিমেন্টারি গ্রান্ট পাসের জন্য নিয়ে আসা অন্যায়? গতকাল এই বিধানসভায় একটা দুঃসহ, যন্ত্রণাদায়ক ঘটনা ঘটে গেল। এতে সারা ভারতবর্ষের মানুষের কাছে কি পরিচয় হল? পশ্চিমবাংলার কংগ্রেস বিধায়করা একটাই পরিচয় দিয়ে গেছেন, সেটা হচ্ছে, তারা বিক্রি হয়ে গেলেন গরু, ছাগল, ভেড়ার মতো। আর কিছু বাকি আছে সম্মানের? এরা আবার উচ্চশিক্ষিত দেশ পরিচালনার ক্ষেত্রে এদের বিরাট ভূমিকা, ১০০ বছরের ইতিহাস। বিক্রি হয়ে যেতে লজ্জা করে না? তাই আমরা বলছি, মালদার জন্য খরচ করা দরকার।

(এই সময় মাননীয় সদস্য শ্রী সৌগত রায়কে সেলফোনে কথা বলতে দেখা যায়।)

**মিঃ স্পিকার ঃ** প্রভঞ্জনবাবু এক মিনিট। মিঃ রায়, সৌগত রায়, ইউজ অফ সেলফোন ইনসাইড দি হাউস ইজ ভায়োলেশন অফ রুল। এটা করবেন না।

**শ্রী সৌগত রায় ঃ** সরি, স্যার।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** এই যখন বলছি খরচ করা দরকার তখন ওরা মাথা খারাপ করবেন, বলবেন এই গ্রান্ট সমর্থন করতে পারছি না। কংগ্রেস আমলে শিক্ষকরা অধ্যাপকরা পেনশন পায়নি। আমরাই পেনশন ইমোলিউমেন্টস চালু করেছি এই বিধানসভায় দাঁড়িয়ে। অথচ কংগ্রেসের তরফ থেকে এই বিধানসভায় দাঁড়িয়ে বার বার কতগুলো বস্তা পচা বুলি আওড়ে গেছেন। শিক্ষকদের পেনশন নিয়ে এখানে অসত্য তথ্য পরিবেশন করেছেন। শিক্ষকরা কেউ পেনশন পাচ্ছেন না, এই দাবি করেছেন। অথচ আমরা এখানে বার বার

অঙ্ক করে বুঝিয়ে দিয়েছি যে, এত শিক্ষক মহাশয়ের কাছ থেকে অ্যাপ্লিকেশন এসেছিল, এতজন ইতিমধ্যেই পেনশন পেয়ে গেছেন। প্রায় ৮৫% থেকে ৯০% শিক্ষককে পেনশন দেওয়া হচ্ছে এবং পেনশন দেওয়ার পদ্ধতির সরলীকরণ হয়েছে। এই শিক্ষকদের পেনশন দিতে যে অতিরিক্ত টাকা লেগেছে সেই অতিরিক্ত টাকার ব্যয় মঞ্জুরি কি আমরা দেব না? সৌগতবাবু এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের বিরোধিতা করে কি বলতে চাইছেন? তিনি কি চাইছেন শিক্ষকদের দেওয়া হবে না? আমরা তা পারি না। আমরা পেনশন দেব। আমাদের দিতে হবে। গরিব বৃদ্ধ অবসরপ্রাপ্ত শিক্ষক, যারা দীর্ঘদিন শিক্ষকতা করেছেন তাদের জন্য আমাদের পেনশনের ব্যবস্থা করতেই হবে। সাথে সাথে অন্যান্য যারা আছেন তাদের জন্যও আমাদের পেনশনের ব্যবস্থা করতে হবে। শিক্ষকদের পেনশনের ব্যাপারে আমরা মনেকরি কার কোনও দ্বিমত থাকতে পারে না। তারপর এখানে প্রশ্ন করা হল, হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সের জন্য ৪৪ কোটি টাকা আরও বেশি কেন লাগছে? সেটিং আপ অফ এ পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স অ্যাট হলদিয়া কেন আরও বেশি টাকা লাগছে? এই প্রশ্ন সৌগতবাবু তুলেছেন। অথচ এর সাথে সাথেই বলছেন, পশ্চিমবাংলায় শিল্পের অগ্রগতি হচ্ছে না, শিল্পে পিছিয়ে পড়ছে! আমরা দেখছি পশ্চিমবাংলায় শিল্পের দরজা একের পর এক খোলা হচ্ছে। শুধু হলদিয়া নয়, আরও ৩৫টা নতুন শিল্প ওয়ার্ক শুরু করেছে। এছাড়াও ৭৪-৭৫টি নতুন শিল্প গড়ার ফার্স্ট স্টেজের কাজ কমপ্লিট হয়েছে। বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র নিয়ে ওরা অনেক কথা বলেছিলেন। ব্যাঙ্গ করে বলেছিলেন হবে না, কিছুতেই হবে না। আজকে ওখানে ২৫০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হচ্ছে, তিনটে চুল্লি দিয়ে ধোঁয়া উঠছে যা দেখে ওদের হৃদকম্প শুরু হয়ে গেছে। কংগ্রেসের মতো পশ্চিমবঙ্গের আরও কিছু আমাদের বিরোধী শক্তি আছে যারা পশ্চিমবঙ্গের উন্নয়ন চায় না। অথচ তারা পশ্চিমবঙ্গের অভ্যন্তরেই আছেন। মীরজাফর, জগত শেঠ, রায়দুল্লভ, উমির চাঁদরা এই দেশের মাটিতেই জন্ম গ্রহণ করেছিল। এই দেশের মাটিতে এখনও তাদের বংশধররা আছে। তারা চায় না পশ্চিমবঙ্গে ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট হোক। আমাদের রাজ্যের সীক অ্যান্ড ক্লোজড ইন্ডাস্ট্রিগুলোকে বাঁচাবার চেষ্টা হচ্ছে। সীক অ্যান্ড ক্লোজড ইন্ডাস্ট্রিসগুলোর জন্য বাজেটে যা বরাদ্দ করা হয়েছিল তা দিয়ে সমস্ত কিছু সংকুলান করা সম্ভব হয়নি, ফলে তাদের জন্য অ্যাডিশনাল গ্রান্টের দরকার হয়। তারপর বলছেন, 'আপনারা ঋণ করছেন।' আমরা কি ঋণ করছি? কেন্দ্রীয় সরকার ঋণ করছে না? হাঁটু মুড়ে পড়ে আছে আমেরিকার কাছে বিশ্ব ব্যাঙ্কের কাছে, আই এম এফ-এর কাছে। তারা ঋণ করছে না? আমরা ঋণ করছি আবার রিপেমেন্ট অব লোন'ও করছি। লোন করছি, সুদসহ শোধ করছি, আবার লোন করছি। এটা একটা রোটেশনাল প্রোসেস। যে কোনও অর্থনীতিবিদই দেশের অর্থনীতিকে এইভাবে পরিচালিত করেন। একটু আগে সৌগতবাবু পঞ্চায়েতের প্ল্যানিং নিয়ে কিছু কথা বললেন।

ফর দি অ্যাসিস্ট্যান্স গিভেন টু দি পঞ্চায়েত অ্যাজ রেকমেন্ডেড বাই দি টেন্থ ফিনান্স কমিশন—সে অনুযায়ী ৫৭ কোটি ১৩ লক্ষ ৬৪ হাজার টাকা রাখা হয়েছে ফর ইনফ্রাস্ট্রাকচারাল ডেভেলপমেন্ট। উনি স্থায়ী সম্পদের কথা তুললেন। ইনফ্রাস্ট্রাকচারাল ডেভেলপমেন্ট কি স্থায়ী সম্পদ নয়? এটা তো স্থায়ী সম্পদই সৃষ্টি করছে। আমি মনে করি আমাদের অনেক ক্ষেত্রেই অনেক কাজ খুব দ্রুততার সঙ্গে করার জন্যই আমাদের এই অতিরিক্ত টাকার প্রয়োজন হয়েছে সাপ্লিমেন্টারি গ্রান্ট করতে হয়েছে।

[2-30 — 2-40 p.m.]

আর একটা কথা বলি। সেলস ট্যাক্সের ব্যাপারে আপনারা বলেছেন। সেলস ট্যাক্সের ব্যাপারে আপনারা জানেন যে কেন্দ্রীয়ভাবে একটা সিদ্ধান্ত হয়েছে। সেখানে সারা ভারতবর্ষের রাজ্যগুলির মধ্যে আলোচনা হয়ে একটা নর্মস ঠিক করা হয়েছে এবং বলা হয়েছে সেলস ট্যাক্স এই বেসিসে হবে। সেইসব কিছু হয়ে যাওয়ার পর এই যে সেলস ট্যাক্সের ব্যাপারে ঘাটতিটা হল—সেলস ট্যাক্স যে পরিমাণে পাওয়ার কথা ছিল তা না পাওয়ার জন্য যে ঘাটতি হল সেই ঘাটতি পুরনের জন্য সাপ্লিমেন্টারি গ্রান্ট চাইতেই হবে, তা না হলে ডেভেলপমেন্টের কাজ বন্ধ হয়ে যাবে, আটকে যাবে। তারপর আপনারা জানেন যে ফিনান্সিয়াল রুলসে পরিষ্কারভাবে বলা হচ্ছে স্টেট গভর্নমেন্ট কোনও রকম ওভার ড্রাফট গ্রহণ করতে পারবে না। আপনারা চুপচাপ ছিলেন কিন্তু আমরা গর্বের সঙ্গে বলতে চাই যে ৮৬ সালের পর থেকে আজ পর্যন্ত বামফ্রন্ট সরকার এক টাকাও ওভার ড্রাফট গ্রহণ করেননি। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যে চোখ রাঙানী তার কাছে বামফ্রন্ট সরকার মাথা নত করেননি। এর চেয়ে বড় সাফল্য আর কি চান? তারপর আপনারাই বলুন, ল্যান্ড অ্যাকুইজিশনের জন্য আমাদের টাকার দরকার কারণ এতে ডেভেলপমেন্ট হবে, ইনফ্রাস্ট্রাকচার তৈরি হবে, তারজন্য কি টাকার দরকার নেই? কমপেনসেশনের জন্য কি টাকার দরকার নেই? এসব ক্ষেত্রেও বলছেন যে টাকা দেওয়া যাবে না। তারপর বজবজের কথা বলেছেন। বজবজ অলরেডি স্টার্টেড। শুধু স্টার্টেড নয়, সি ই এস সি অলরেডি সেখান থেকে সাপ্লাই শুরু করে দিয়েছে। আপনারা কোনওদিকেই আটকাতে পারছেন না এবং সেইজন্যই নিজেদের মধ্যে গোলমাল করছেন আর এখানে এসে হতাশাগ্রস্ত হয়ে উল্টো-পাল্টা বক্তৃতা করছেন। বলছেন, মন্ত্রীদের পে, অ্যালাউন্সের টাকা কেন বাড়ানো হল? এখানে দাঁড়িয়েই সেদিন মাননীয় সদস্য সৌগতবাবু বলছিলেন, মহারাষ্ট্রের এম এল এরা ৮০ লক্ষ টাকা করে পায়, আমাদের কেন মাত্র ১৫ লক্ষ টাকা দেওয়া হবে? পে অ্যান্ড অ্যালাউন্সের জন্য এই টাকা দিতে হবে আমাদের, এই টাকা না হলে চলবে না। আমাদের যারা মন্ত্রী আছেন, তাদেরও তো কাজ করতে হবে, তাদেরও তো চালাতে হবে কিন্তু তা সত্ত্বেও যথেষ্ট রেস্ট্রিকশনের মধ্যে এসব ক্ষেত্রে

আমরা খরচ করে থাকি। যেগুলি রেয়ার নেসেসিটি তারজন্য তো টাকা দিতেই হবে। তারপর মাননীয় সদস্য সৌগত রায় উষ্মা প্রকাশ করে বলেছেন কেন লোন নিচ্ছেন হাডকো থেকে, কেন ডবলু বি আই ডি সি থেকে টাকা নিচ্ছেন? তাহলে কোথা থেকে নেব তিনি বলুন। আমরা তো নিজেদের ব্যাঙ্ক করতে চেয়েছিলাম কিন্তু আপনারা তো তাতে সম্মত হননি। লজ্জা করে না আপনাদের আজকে একথা বলতে যে কেন লোন নিচ্ছেন? পশ্চিমবঙ্গ সরকার ব্যাঙ্ক করার প্রস্তাব দিল্লিতে পাঠিয়েছিলেন কিন্তু সেই প্রস্তাব কেন্দ্র নাকচ করে দিয়েছেন এবং এমন কি তারা ওভার ড্রাফটও বন্ধ করে দিয়েছে। তারপর আমরা যখন বলছি আমরা সমবায় ব্যাঙ্ক থেকে ঋণ গ্রহণ করে পশ্চিমবাংলার ডেভেলপমেন্ট করতে চাই, শিল্পায়ন করতে চাই, এখানকার বেকার যুবকদের জন্য কর্মসংস্থানের ব্যবস্থা করতে চাই, বিদ্যুতের ব্যবস্থা করতে চাই তখন দেখছি তাতেও ওরা উষ্মা প্রকাশ করছেন। তখন আপনারা বলছেন যে, এইসব জায়গা থেকে কেন ঋণ গ্রহণ করবেন? আমরা মাথা বিকিয়ে দিয়ে ঋণ গ্রহণ করছি না। আমরা ঋণ পরিশোধ করার ক্ষমতা নিয়ে ঋণ গ্রহণ করছি। আমাদের ২৩ বছরের মধ্যে এবারের বাজেটে আপনারা দেখেছেন যে ৫ কোটি টাকা ডেফিসিট। আর আপনারা যে দলকে ভোট দিয়েছেন, তাদের বাজেটে ১ লক্ষ ১৩ কোটি টাকার বেশি ডেফিসিট এবং এটা যখন ১ লক্ষ ২৫ কোটি টাকায় উঠবে তখন আপনারা বুঝবেন। বালুরঘাট-একলাখী, তমলুক-দীঘা, লক্ষ্মীকান্তপুর-নামখানা ইত্যাদি রেল লাইন হবে বলে বলা হয়েছে। আমরা দেখেছি যে অনেক কিছু বলা যায়, কিন্তু অনেক কিছু করা যায় না। প্রস্তাব দেওয়া এক জিনিস, আর সেই প্রস্তাবকে কার্যকর করা আর এক জিনিস। আজকে যারা নিজের দলের সঙ্গে বেইমানি করে চলে গেছে, যারা কোনও আদর্শ মানে না, তারা দেশের কি উপকার করবে। তারা দেশের ভাল করবে সেটা বিশ্বাস করা যায় না। কাজেই এই প্রস্তাবকে সমর্থন করে এবং ওদের বক্তব্যকে নস্যাত করে আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে অতিরিক্ত বাজেটের যে আলোচনা হচ্ছে, সেই আলোচনায় অংশ নিয়ে আমি আমার বক্তব্য রাখছি। আমরা দেখছি যে প্রতি বছর বাজেটের পরে মাননীয় অর্থমন্ত্রী একটা সাপ্লিমেন্টারি বাজেট করে থাকেন নন-প্ল্যান হেডে। প্রতি বছরই এই একই ধারায় চলে আসছে। অথচ বলার সময়ে তিনি বলেন যে, বিভিন্ন খাতে যে টাকা আমরা স্যাংশন করছি সেই টাকা তিনি খরচ করার চেষ্টা করছেন। আমরা দেখছি যে হারে উনি টাকা নিচ্ছেন, সেইহারে খরচ করছেন না। যদি তিনি সেইভাবে খরচ করতেন তাহলে নিশ্চয়ই তাকে ধন্যবাদ জানাতে পারতাম। বন্যার সময়ে আমরা দেখেছি যে, যেহারে টাকা দেওয়া হয়েছে, যেহারে জিনিস

নেওয়া হয়েছে, সেই হারে তা দেওয়া হয়নি, সেইভাবে তা খরচ করা হয়নি। তাহলে সেই টাকাগুলি গেল কোথায়ও আপনি মনে করছেন যে আপনি কাজ করেছেন। কিন্তু গ্রামের মানুষ কিছু পাচ্ছে না। দীর্ঘদিন গ্রামে কাজ করার পরে, পি এফ-এর অপশন দেবার পরেও পি এফ-যে টাকা যাচ্ছে না। সেই টাকা সরকার কাজে লাগাচ্ছেন। গ্রামেগঞ্জে আপনি বেতন দিতে পারছেন না। আপনি বিভিন্ন রাজ্যে গিয়ে দেখুন সেখানে শতকরা ১০০ ভাগ বেতন দিচ্ছে। অথচ পশ্চিমবঙ্গে আপনি বেতন দিতে পারছেন না। আপনি পাওয়ারে এক্সপোর্টে ১৬ কোটি ৮০ হাজার টাকা ধার্য করেছেন। এটা কিসের জন্য আমি বুঝতে পারছি না। যে খাতের জন্য যে টাকা ধার্য করা হচ্ছে সেইখাতে সেটা নিশ্চয়ই করা হবে। আপনি যে হারে খরচ করছেন, আমরা দেখছি যে প্রশাসনের লোক যারা আছে তাদের স্বার্থে ব্যয়িত হচ্ছে, কোনও কাজ হচ্ছে না। আজকে বিভিন্ন স্বাস্থ্যের ব্যাপারে যে টাকা খরচ করার কথা, আপনি সেটা করছেন কিনা আমি জানি না। কিন্তু আমরা দেখছি যে কাজ হচ্ছে না। হেলথে দেখতে পাচ্ছি যে সাপ্লিমেন্টারিতে নিয়েছেন ২০ কোটি ৩৪ লক্ষ ৭৬ হাজার টাকা। আমরা দেখছি যে কোনও কাজ করার চেষ্টা হচ্ছে না। আমরা জানি, পশ্চিমবঙ্গে ভাল চিকিৎসা না পেয়ে আমাদের দক্ষিণ ভারতে যেতে হয়। তাহলে কিসের চিকিৎসা দিচ্ছেন? কেন এখানে চিকিৎসা হবে না? এখানকার যারা মন্ত্রী তারা পর্যন্ত বিভিন্ন জায়গায় চলে যান পশ্চিমবঙ্গে চিকিৎসার সুযোগ পাচ্ছেন না বলে। তাহলে কাজটা কি করছেন? আপনারা আয়ুর্বেদিক, হোমিওপ্যাথি থেকে শুরু করে সব শাখাতেই কাজ করছেন, কিন্তু কাজের কাজ কিছুই হচ্ছে না। সুগার সম্বন্ধে বলেছেন, রেশনের মাধ্যমে চিনি সাপ্লাই করবার জন্য ২৫ কোটি টাকা বরাদ্দ করেছেন। অল পার্টি ডেলিগেশনে আমরা দিল্লি গিয়েছিলাম, কিন্তু রেশনে সবাইকে ডিউ স্লিপ নিতে হচ্ছে। সেখানে মহারাষ্ট্র থেকে চিনি এনে কি করে সাপ্লাই করবেন রেশনের মাধ্যমে জানি না। দিনের পর দিন আপনারা সাপ্লিমেন্টারি বাজেট করে কাজ করবার চেষ্টা করছেন, কিন্তু কিছু হচ্ছে না। যে প্রকল্প যে সময়ে হবার জন্য টাকা ধার্য হল সেই কাজটা হলনা, অথচ টাকার কোনও হিসাবও দিতে পারছেন না। একটা রাস্তা হবার কথা, তারজন্য টাকা স্যাংশন করেছেন, টাকা ব্যয় হয়ে গেছে বলা হল, কিন্তু কাজটা হল না। এইভাবে দিনের পর দিন আমরা দেখতে পাচ্ছি, অর্থমন্ত্রী শুধু বলে যান—আমরা কাজ করবার চেষ্টা করছি। কিন্তু কাজটা কবে করবেন, কার মাধ্যমে করবেন? টাকা স্যাংশনের পর যদি কাজটা হয় তাহলে বলার কিছু নেই, কিন্তু যেভাবে কাজ করছেন তাতে কাজটা হচ্ছে না। জেলা পরিষদকে দিনের পরদিন টাকা দিয়ে যাচ্ছেন, পঞ্চায়েতকে টাকা দিয়ে যাচ্ছেন, তারজন্য সাপ্লিমেন্টারি গ্র্যান্ট দিতে হচ্ছে, কিন্তু কোনও কাজ হচ্ছে না। তাহলে তাদের কিসের জন্য টাকা দিচ্ছেন? আমরা চেয়েছিলাম, দলমত নির্বিশেষে সবাইকে নিয়ে কাজ হোক এবং সেখানে যে টাকা ধার্য করেছেন সেটা দেবার ব্যবস্থা করা হোক।

কিন্তু বন্যার সময় গ্রামের যে ব্রিজটি ভেঙে গেছে, আজ পর্যন্ত সেটা তৈরি হয়নি, অথচ জেলা পরিষদকে তারজন্য টাকা দিয়েছেন। তাহলে সেই টাকা কোথায় গেল? আজকে যারা রক্ষক, তারাই ভক্ষক। এর প্রতিবাদ হওয়া দরকার। মাননীয় অর্থমন্ত্রী সাপ্লিমেন্টারি বাজেটে টাকা দেবার চেষ্টা করবেন বিভিন্ন খাতে, কিন্তু বিদ্যুতের জন্য, স্বাস্থ্যের জন্য বা শিক্ষার জন্য যে টাকা দেওয়া হয়েছে সেই টাকা সরকার অন্য জায়গায় খরচ করেছেন। আজকে ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে প্রচুর টাকা লোন যা নিয়েছেন সেই টাকা কোথায় গেল? আজকে নর্থবেঙ্গলের যারা মানুষ তারা জানেন, সেখানে বিভিন্ন রকম কাজ পড়ে রয়েছে, গঙ্গা অ্যাকশন প্ল্যানে আমার এলাকায় একটা বৈদ্যুতিক চুল্লি হবার কথা ছিল, কিন্তু সেটা আজ পর্যন্ত হয়নি। রাজ্যে সুষ্ঠু পরিস্থিতি ফিরিয়ে আনতে হলে শুধুমাত্র বাজেটে টাকা রাখাই নয়, কাজ করা দরকার। আমার এলাকায় অছিপুর থেকে তারাতলা পর্যন্ত রাস্তাটি হবে বলেছিলেন, কিন্তু আজ পর্যন্ত তার কাজ কেন শুরু হয়নি? সেই টাকা কোন খাতে খরচ করেছেন? বিশ্ব ব্যাঙ্কের টাকায় ৪০০ যানবাহন কিনবেন বলেছিলেন, অথচ রাস্তায় যানবাহন চলছে না। তাহলে সেই টাকাগুলি গেল কোথায়? কোথায় টাকা খরচ করলেন? এই ব্যাপারে আমাদের বলার প্রয়োজন আছে বলে আমি মনে করি। এইভাবে আপনারা দিনের পর দিন আমাদের ভাঁওতা দেবার চেষ্টা করছেন। এটা আমার কথা নয়, এলাকার মানুষের কথা। আপনি কাজের পরিবেশ ফিরিয়ে আনুন। এলাকার প্রতিটি মানুষ দলমত নির্বিশেষে কাজ চায়, সেটাই আপনারা করছেন না। পঞ্চায়েত এলাকার বিভিন্ন মানুষ, এম এল এ-রা বিভিন্ন রকম দাবি নিয়ে যায় তার সামান্যটুকুও আপনি মেটাতে পারেন না। আপনার এটা জানা দরকার আমার এলাকার মধ্যে ৬টি পঞ্চায়েত আছে সেখানে বন্যা হয়েছিল। আমি মন্ত্রী মহাশয়ের সঙ্গে কথা বলেছি, জেলা পরিষদদের সঙ্গে কথা বলেছি ডি এম-এর সাথে কথা বলেছি। তারা সকলে বলেছে এই মুহূর্তে কোনও টাকা পাওয়া যাচ্ছে না। অর্ডার স্যাংশন হওয়ার পরেও মানুষ কিছু পাচ্ছে না। বন্যায় যে চাল গম কাপড় দেওয়া হয় তার একটা হিসাব আপনি দেবেন। মানুষের বিভিন্ন সমস্যার ব্যাপারে সরকারের এগিয়ে আসা দরকার। একটা মানুষ যদি কিছু না পেয়ে মারা যায় তাহলে তার জন্য স্যাংশন করে কি হবে? সরকারের কাছ থেকে সে চেয়েও টাকা পায় না। সরকারের এই যে সাপ্লিমেন্টারি বাজেট এটা আসলে হচ্ছে গরিব মানুষকে সাহায্য করার জন্য। কিন্তু কোনও অর্থ কেউ পাচ্ছে না। তাই আমরা চেয়েছিলাম সুন্দর পরিবেশে যাতে সত্যিকারের কাজ হয়, কিন্তু তা হয়নি। আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলব উত্তর দেওয়ার সময় উনি যেন বলেন যে যে খাতে তিনি খরচ ধরেছেন ঠিক সেই সেই খাতে খরচ হবে কি না। নাকি এই টাকা হরিলুঠ হবে কিনা জানতে চাই।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী হাফিজ আলম সৈইরানি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমাদের অর্থমন্ত্রী ১৯৯৯-২০০০ সালের জন্য যে সাপ্লিমেন্টারি বাজেট এই সভায় রেখেছেন আমি তাকে সমর্থন করছি এবং সমর্থন করে দু চারটি কথা বলতে চাই। বিরোধী দলের সদস্যরা বললেন এই সাপ্লিমেন্টারি বাজেট কিসের জন্য এবং কেন। এই সাপ্লিমেন্টারি বাজেটে প্রথমে যে হেড ধরা আছে সেটা লেজিসলেটিভ মেম্বারদের জন্য। সেই বাজেটে যে খরচ ধরা আছে তার থেকে বেশি খরচ হয়েছে, তার জন্য এই সাপ্লিমেন্টারি বাজেট। আপনারা কি অতিরিক্ত টাকা নেননি? কই, কোনও দিন তো বলেননি ডি এ, এম এল এ-দের জন্য যেটা ২০০ টাকা ছিল সেটা বাড়িয়ে যখন ২৫০ টাকা হল, সেই টাকা নেব না। কেন বলেননি যখন এম এল এ-দের টেলিফোনের বিল যখন ২০০০ টাকা থেকে বাড়িয়ে ৩০০০ টাকা করা হল, তখন সেটা হবে না। আপনাদের বিরোধী দলের নেতা যখন বক্তব্য রেখেছিলেন তখন উনি বলেছিলেন এম এল এ-দের সুযোগ সুবিধা আরও বাড়ানো দরকার। বছরের মাঝে যদি এম এল এ-দের সুযোগ সুবিধা দেওয়ার জন্য কিছু বাড়াতে হয় তাহলে সাপ্লিমেন্টারি বাজেট আনতে হবে। তার সঙ্গে সঙ্গে সরকারি কর্মচারিদের মাইনে বাড়ানোর জন্য ডি এ, দেওয়ার জন্য সাপ্লিমেন্টারি বাজেট অর্থমন্ত্রীকে করতে হয়েছে। কেন্দ্রীয় সরকার যখন তাদের কর্মচারিদের ডি এ বাড়িয়ে দিল, আমরা তখন বলেছিলাম আমাদের কর্মচারিদের জন্য ডি এ-র টাকার ৫০ পারসেন্ট অন্তত আমাদের দিতে হবে। জোরালো ভাবে এই দাবি আমরা কেন্দ্রীয় সরকারের কাছে করলাম। কিন্তু আমরা কি দেখলাম? ৫০ পারসেন্ট তো দূরের কথা ১৫ শতাংশ ও নয় ১ শতাংশও দিল না। কেন্দ্রীয় সরকারি কর্মচারিরা ডি এ পাবেন আর আমাদের কর্মচারিরা ডি এ পাবেন না। এই অবিচার আমরা করতে পারব না। আপনাদের পক্ষে এটা করা সম্ভব হবে আমাদের পক্ষে সম্ভব হবে না। আজকে কাগজে দেখলাম কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের ১ পারসেন্ট ডি এ বাড়িয়েছে। কর্মচারিদের যে প্রতিশ্রুতি আমরা দিয়েছি, কেন্দ্রীয় সরকারের সাথে সমতা রেখে আমরা ডি এ দেব। সুতরাং এই ১ পারসেন্ট ডি এ আমাদের দিতে হবে। তারজন্য আবার আপনাকে সাপ্লিমেন্টারি বাজেট করতে হবে। সেইজন্যই এই সাপ্লিমেন্টারি বাজেট আনা হয়েছে। স্যার, আপনি জানেন যে গত বছর ভয়াবহ বন্যা হল এবং খরা হল। রাজ্যে ১৫টি ডিস্ট্রিক্টে বন্যা হয়েছে এবং ৩টি ডিস্ট্রিক্টে খরা হল। তারজন্য মানুষের যে দুর্ভোগ হল, অনেক জায়গায় ব্রিজ ভেঙেছে, রাস্তাঘাট নষ্ট হয়েছে, এই অবস্থায় বিরোধীরা কি চাইছেন ঐসব ভেঙে যাওয়া রাস্তাঘাট এবং ব্রিজ যেগুলো নষ্ট হয়ে গেছে তার পুনর্নির্মাণের কাজগুলোকে বন্ধ করে দিয়ে আমরা চুপচাপ করে বসে থাকব? স্বাভাবিকভাবেই তারজন্য আমাদের এই সাপ্লিমেন্টারি বাজেট আনতে হয়েছে। পেনশন [illegible] পেনশন আমাদের বৃদ্ধি করতে হয়েছে। পেনশনার এবং

কর্মচারী যাদের অতিরিক্ত টাকা দিতে হয়েছে, তারজন্য আমাদের এই সাপ্লিমেন্টারি বাজেট নিয়ে আসতে হয়েছে। আমাদের এখানে বিভিন্ন কারণে নানা রকম দুর্ঘটনা ঘটছে। যেমন, কংগ্রেসের একটা অংশ তৃণমূল নামে বের হয়ে নানা জায়গায় চক্রান্ত করে হামলা চালাচ্ছে, সমাজবিরোধীদের উস্কে দিচ্ছে। তাদের আয়ত্বে রাখার জন্য আমাদের অতিরিক্ত খরচ করতে হচ্ছে তারজন্য এই সাপ্লিমেন্টারি বাজেট। আমি পুনরায় এই সাপ্লিমেন্টারি বাজেটকে সমর্থন করে দু চারটি কথা বিনয়ের সঙ্গে অর্থমন্ত্রীকে বলতে চাই। আজকে কেন্দ্রীয় সরকার যেখানে সার এবং ডিজেলের দাম বৃদ্ধি করেছে অথচ কৃষিজাত দ্রব্যের দাম বৃদ্ধি করেনি, এই রকম অবস্থায় মাইনর ইরিগেশন ডিপার্টমেন্ট এবং মেজর ইরিগেশন ডিপার্টমেন্টকে তাদের জলকর বৃদ্ধি করতে হবে। আমি বলব আমরা যে রকম পরিস্থিতির মধ্যে আছি, সেই রকম পরিস্থিতির মধ্যে যাতে আমাদের জলকর বৃদ্ধি করতে না হয়। ফিনান্স মিনিস্টারকে বলব একটা অন্যায় কাজ হয়েছে। ইলেক্ট্রিক ডিপার্টমেন্ট থেকে ডিপ টিউবওয়েল, মিডিয়াম ডিপ টিউবওয়েল, মাইনর ইরিগেশন বা রিভার লিফট ইরিগেশন থেকে জল তুলতে যে ইলেক্ট্রিসিটি সাপ্লাই দেয়, সেখানে কোনও মিটার থাকে না। সেখানে একটা বোর্ড বসিয়ে দিয়ে বলা হচ্ছে যে ১৫০ ইউনিট করে খরচ হচ্ছে। সেজন্য একটা টিউবওয়েলের জন্য মাসে চার হাজার টাকা করে দিতে হচ্ছে। অথচ দেখা যায় যে বছরের মধ্যে ৪,৫ বা ৬ মাস সেই টিউবওয়েল ব্যবহৃত হচ্ছে না। ইলেক্ট্রিক ডিপার্টমেন্ট অন্যায়ভাবে এই টাকা আদায় করছে। ফিনান্স মিনিস্টারকে এই কথাটা বিবেচনা করে দেখার জন্য আমি অনুরোধ করছি। আমাদের পশ্চিমবাংলায় গাঁজার দোকানগুলোতে ১৯৯৬ সাল থেকে যে গাঁজা এবং আফিং ট্রেজারি থেকে সাপ্লাই দিত তা সাপ্লাই দিতে পারছে না। তারজন্য দেখা যাচ্ছে যে সমস্ত গাঁজা ব্যবসায়ী বা দোকানদার ছিলেন তাদের একসাইজ ডিপার্টমেন্ট থেকে পুনর্বাসনের ব্যবস্থা করেছে। কিন্তু ২০টির কম বা বেশি আফিংয়ের দোকান রাজ্যে আছে, তাদের কারবার বন্ধ হয়ে গেছে। তারা আফিং ট্রেজারি থেকে সাপ্লাই পায় না, তাদের দোকান বন্ধ হয়ে গেছে। রাজ্য সরকারের কাছে তাদের দোকান বন্ধ হয়ে যাওয়ার জন্য পুনর্বাসনের জন্য বিভিন্ন সময়ে দাবি জানিয়েছে। গাঁজা ব্যবসায়ীদের পুনর্বাসনের জন্য তাদের মদের, বিদেশি মদের লাইসেন্স দেবার যে ব্যবস্থা হয়েছে, আফিংয়ের ক্ষেত্রে যে ১৮-২০টি দোকান আছে, তাদের কেন সেই ব্যবস্থা করা হবে না? মাননীয় অর্থমন্ত্রীকে তাদের পুনর্বাসনের যাতে সুযোগ দেওয়া হয় সেই অনুরোধ জানাই। এই কথা বলে পুনরায় এই সাপ্লিমেন্টারি বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভায় মাননীয় অর্থ মন্ত্রী অসীম দাশগুপ্ত মহাশয় ১৯৯৯-২০০০ সালে যে সাপ্লিমেন্টারি বাজেট উপস্থাপিত করেছেন

আমি তাকে সমর্থন করছি। এই বাজেটে বক্তৃতা প্রসঙ্গে বিরোধী দলের মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় তার বক্তৃতার শেষে বললেন কি মূল বাজেটে কি সাপ্লিমেন্টারি বাজেটে কোথাও তিনি রাজ্যের উন্নয়নের ছবি দেখাতে পারেননি। আসলে ওরা চোখে যে চশমা পড়েন তা দিয়ে রাজ্যের উন্নয়নের ছবি দেখতে পাননি এবং দেখতে পাওয়াও যাবে না। এখানে যে সাপ্লিমেন্টারি ডিমান্ড প্লেস করা হয়েছে এটাই রাজ্যের অগ্রগতির একটা প্রমাণ। যে সমস্ত খাতে অর্থ বরাদ্দ করেছেন সেই অর্থ হয়ত কোনও কোনও ক্ষেত্রে বাড়াতে হয়েছে এবং সেখানে সক্ষম বলেই বাড়াতে পেরেছেন। টাকা তো আর আকাশ থেকে আসবে না, এরজন্য রিসোর্স মোবিলাইজেশন করতে হবে, অর্থ সংগ্রহ করতে হবে। যার জন্যই বাড়তি এই অর্থের বরাদ্দের দাবি। সেখানে নন প্ল্যান খাতেও বাড়ানো হয়েছে। আমরা দেখছি কৃষি, বিদ্যুৎ, শিল্প, সমবায় বিভিন্ন খাতে অর্থ বরাদ্দের জন্য মূল বাজেটের থেকে অনেক সময়ে বাড়াতে হয়েছে। আজকে বিরোধী দলের সদস্যরা অস্বীকার করতে পারবেন না যে, বিভিন্ন ক্ষেত্রে এই সরকার যে একটা পরিকল্পনা প্রয়াস, তা বিভিন্ন ক্ষেত্রে উন্নয়নের জন্য সেটা অব্যাহত আছে। তারফলে দেখছি যে, কৃষির ক্ষেত্রে উৎপাদন বারে বারে রেকর্ড হয়ে যাচ্ছে। আমরাই সেই রেকর্ড ভাঙছি এবং নতুন করে আবার সেই রেকর্ড গড়ছি। শিল্পের ক্ষেত্রে আমরা একটা বন্ধা যুগ অতিক্রম করেছি। আজকে সেই বন্ধা যুগ অতিক্রম করে নতুন যুগের সূচনা হয়েছে। আমরা দেখতে পাচ্ছি গোটা রাজ্যের মধ্যে একটা পরিমন্ডল গড়ে উঠেছে শিল্প বিকাশের ক্ষেত্রে এবং সেটাকে সরকার একটা পরিকল্পিতভাবে কাজে লাগানোর প্রয়াস চালাচ্ছে। তারই একটা নতুন প্রয়াস হল হলদিয়া—একটা নতুন শিল্পোদ্যোগ। তাকে ঘিরেই অনেক শিল্প পত্তনের অপেক্ষায়। এটা হলে পরে নিঃসন্দেহে নতুন দিগন্ত খুলে যাবে। আমাদের যারা বেকার আছে, পশ্চাদপদ হয়ে রয়েছে, সেটাও আমরা কাটিয়ে উঠতে সক্ষম হব। অনুরূপ বিদ্যুতের ক্ষেত্রে এই কয়েক বছর আগে পর্যন্ত বারে বারে যে বিপর্যয় এসেছিল, আজকে তা অনেকটা কাটিয়ে উঠে স্টেবিলিটি আনতে সক্ষম হয়েছি। বিদ্যুতের উৎপাদন এবং সরবরাহের ক্ষেত্রে কিছুটা বিভ্রান্তির সৃষ্টি হলেও আজকে আমরা অনেকটা উন্নত জায়গায় পৌঁছাতে পেরেছি। রাজ্যের সহায় সম্বল এবং সম্ভাবনা বিচার করে বিনিয়োগের ক্ষেত্রে যতটুকু গুরুত্ব দেওয়া দরকার রাজ্যের উন্নয়নকে অব্যাহত রাখার জন্য তার প্রয়াশ চালিয়ে যাচ্ছেন। সেইজন্য মাননীয় অর্থমন্ত্রীকে সাধুবাদ জানাই। এই প্রসঙ্গে তার কাছে একটি বিষয়ে দৃষ্টি দিতে বলব যে, বিশেষ করে শিল্প স্থাপনের ক্ষেত্রে এবং শিল্প গড়ে তোলার ক্ষেত্রে আমরা কি দেখছি—সেখানে একটা সম্ভাবনা দেখা দিয়েছে। ইতিমধ্যেই বেশ কিছু শিল্প প্রকল্প গড়ে উঠেছে এবং কতগুলো সম্পন্ন হয়ে গেছে আর কতগুলো কাজ শুরু হয়ে গেছে। কিন্তু তার মধ্যে একটা সমন্বয় থাকছে না। একটা ডিসব্যালেন্স থেকে যাচ্ছে। রিজিওনাল ডিসব্যালেন্স। এই যে বৈষম্য, আঞ্চলিক বৈষম্য এটা ছিল

আছে এবং দিনের পর দিন সেটাকে আমাদের কমিয়ে আনা দরকার। আমরা সেটা দেখছি বেড়ে যাচ্ছে এবং এই শিল্প দপ্তর থেকে কিছুদিন আগে একটা পুস্তিকা আমাদের হাতে দেওয়া হয়েছে, সেখানে দেখলাম ৯১ সাল থেকে ৯৮ সালের মধ্যে আমাদের রাজ্যে ৩৩৮টি শিল্প প্রকল্পের কাজ সম্পূর্ণ হয়ে গেছে। কিন্তু দুঃখের বিষয় সেখানে আমরা দেখছি বাঁকুড়ার মতো একটা পশ্চাৎপদ এলাকায় মাত্র ৬টি শিল্প প্রকল্প গড়ে উঠেছে। ৩৩৮টি মধ্যে ৬টি শিল্প প্রকল্প দেখছি। সেই প্রকল্প মূল্য খুবই কম, নামমাত্র। ৬টি প্রকল্প মিলে ৬১.৬৭ কোটি টাকা। অথচ অন্য জেলায় দেখছি, কলকাতা, হাওড়া, হুগলি, দক্ষিণ ২৪ পরগনা, নদীয়া এই সমস্ত জেলাগুলিতে এর চেয়ে অনেক বেশিগুণ সংখ্যার দিক দিয়ে মূল্যের দিক থেকে অনেক বেশি হয়ে গেছে। তুলনা করা যায় না। এখানে যে প্রকল্পগুলি ৯১ সাল থেকে চলে আসছে, রূপায়নের স্তরে আছে, তেমনি ক্ষেত্রে আমরা দেখছি মোট ৮৯ টি প্রোজেক্টের কাজ চলছে, তারমধ্যে ৩টি প্রোজেক্ট বাঁকুড়া জেলায়। এমনিতে বাঁকুড়া জেলা পশ্চাৎপদ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে একটা প্রশ্নের উত্তরে এখানে বলা হয়েছে, পঞ্চায়েত এবং গ্রামোন্নয়ন দপ্তর থেকে একটা সমীক্ষা করা হয়েছিল, দারিদ্র সীমার নিচে কোন জেলায় কত সংখ্যক মানুষ বাস করেন, সেখানে আমরা দেখছি, এই পরিসংখ্যান বাঁকুড়া জেলা এই দিক থেকে কুচবিহার দক্ষিণ দিনাজপুরে পরে তৃতীয় স্থানেই। বাঁকুড়া জেলার স্থানে সেখানে ৫৫টি পরিবার দারিদ্র সীমার নিচে বসবাস করে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আশা করব, রাজ্যের ভবিষ্যতে পরিকল্পনা রচনার ক্ষেত্রে অর্থমন্ত্রী মহাশয় এই দিকে দৃষ্টি দেবেন কি করে এই পশ্চাৎপদ এলাকাগুলি উঠে আসে, এগিয়ে আসে। হঠাৎ করে হবে না, একটা পরিকল্পিত প্রয়াসের জন্য দরকার আছে। এই সমস্ত পশ্চাৎপদ মানুষদের কি করে সামনে আনা যায় তার জন্য একটা সুস্পষ্ট নীতি কার্যক্রম গ্রহণ করা দরকার। আগামীদিনে সেটা যাতে হয়, তার জন্য মাননীয় অর্থমন্ত্রীকে আমি অনুরোধ জানাবো। শিল্পক্ষেত্রে আমরা দেখছি, বাঁকুড়া জেলায় যে কয়েকটি শিল্প গড়ে উঠেছে, তারমধ্যে দুর্গাপুর, বড়জোড়া এলাকায়, তার কোনও প্রতিফলন এখানে নেই। সমস্ত জায়গায় যাতে শিল্প ছড়িয়ে ছিটিয়ে গড়ে ওঠে সেটা দেখতে হবে। আমাদের হলদিয়ায় যে সমস্ত প্রকল্প গড়ে উঠছে, ডাউন স্ট্রিমে যে সমস্ত প্রকল্প গড়ে উঠবে যাতে এই সমস্ত পশ্চাৎপদ এলাকার লোকেরা সেই ব্যাপারে সুযোগ পায় সেটা দেখার জন্য আমি অনুরোধ করছি। ইতিমধ্যে রাজ্য সরকার বেশ কিছু সুযোগ সুবিধা দিয়েছেন, ইনসেনটিভ দিয়েছেন, ছাড়পত্র দিয়েছেন, শিল্পদ্যোগীদের জন্য, কিন্তু এই সমস্ত সুযোগ সুবিধা শিল্পদ্যোগীদের আকৃষ্ট করতে পারেনি। সরকার তাদেরকে আকৃষ্ট করতে সক্ষম হননি, তারা এই সমস্ত জায়গায় শিল্প করতে যাতে এগিয়ে আসেন সেটা আমাদের দেখতে হবে। নিশ্চয় এই ব্যাপারে আমাদের মধ্যে সেক্ষেত্রে অসম্পূর্ণতা কিছু আছে। যাতে করে তাদেরকে এই ব্যাপারে আকৃষ্ট করা যায় এই সমস্ত পশ্চাৎপদ

শ্রেণীর এলাকার ব্যাপারে, সেটা ভেবে দেখতে অনুরোধ করছি। বিদ্যুৎ আমাদের পশ্চিমবাংলার অধিকাংশ মৌজায় ৯০-৯৫ শতাংশ জায়গায় বিদ্যুৎ চলে গেছে, বাঁকুড়া জেলায় ৫০ শতাংশের বেশি হয়নি। এই ব্যাকলগ মিটিয়ে দেওয়া যায় কিভাবে সেটা দেখতে হবে। যাতে অধিকতর অর্থ বরাদ্দ করে এই সমস্ত জায়গায় বিদ্যুৎ দেওয়া হয় তার অনুরোধ করছি। এটা ভেবে দেখার জন্য অনুরোধ করি এবং আপনার সাপ্লিমেন্টারি গ্রান্টকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ২ হাজার দুশো কোটি টাকার যে সাপ্লিমেন্টারি বাজেট এনেছেন আমি তার বিরোধিতা করছি। সরকারি দলের যারা সদস্য আছেন এবং বিরোধী দলের যারা সদস্য আছেন তারা একই কথা বলছে, নন-প্ল্যান বাজেটে বেশি টাকা খরচ হওয়ার জন্য আমাদের রাজ্যে অগ্রগতি এবং উন্নয়ন ব্যহত হয়েছে এবং এই কথাটা মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ও নিশ্চয় স্বীকার করবেন, কারণ আপনি একজন বড় অর্থনীতিবিদ। আপনার ক্যাবিনেটের মাননীয় সদস্য সুভাষ চক্রবর্তী বলেছেন, অন্য রাজ্যের তুলনায় পশ্চিমবাংলা পিছিয়ে যাচ্ছে, অন্য রাজ্যের উন্নয়ন আরও গতিতে হচ্ছে। পশ্চিমবাংলা যে পিছিয়ে যাচ্ছে এটা শুরু হয়েছিল ১৯৬৭ সালে, সেদিন আপনারা ক্ষমতায় ছিলেন। আপনারা শিল্পে ঘেরাও করলেন, মালিকদের মারলেন, শ্রমিকদের মারলেন, মার্কসবাদের মধ্যে বিরোধ দেখা দিল, নকশাল আন্দোলন হল, সেই যে অবনয়ন শুরু হয়েছিল তার থেকে আমরা মুক্ত হতে পারিনি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার অর্থনীতি দিনের পর দিন ভেঙ্গে যাচ্ছে। পেজ ৬২-তে আপনি এক জায়গায় বলেছেন আপনি রিলিফের জন্য ১১১ কোটি টাকার মতো খরচ চাইছেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় মালদহ জেলাতে বন্যার পরবর্তীকালে আপনি বার বার গিয়েছেন, ভাঙ্গনের জন্য যে সমস্ত মানুষ ক্ষতিগ্রস্থ হয়েছেন আপনি তাদের পুনর্বাসনের জন্য ব্যবস্থা করবেন বলেছেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আমার আশ্চর্য লাগে, ১১১ কোটি টাকা আপনাকে রিলিফের জন্য চাইতে হচ্ছে কেন? রিলিফ দেবার পরিস্থিতি কারা করেছে? বিষয়টাকে আপনারা কেন এড়িয়ে যাচ্ছেন? বুদ্ধদেববাবু সার্কিট হাউসে গিয়ে বললেন সময়ের মধ্যেই কাজ শুরু হবে, কিন্তু আজকে মার্চ মাস শেষ হতে চলল। আমরা ডিমান্ড করেছিলাম পাবলিক আন্ডার টেকিং অর্গানাইজেশনকে দিয়ে কাজ করানো হোক, এখনও পর্যন্ত কোনও পজিটিভ ওয়ার্ক শুরু হল না। ম্যাকিনটোসকে দিয়ে কাজ করানো হোক। কিন্তু আপনারা সাব কন্ট্রাক্ট দিলেন লোকাল লোককে। আমরা বলেছিলাম পাবলিক আন্ডার টেকিং, একটি সরকারি সংস্থাকে দিয়ে কাজ করানো হোক, কিন্তু এখনও পর্যন্ত বাঁধের কাজ শুরুই হল না। বোল্ডার ফেলা শুরুই হল না। আগামী জুলাই, আগস্ট

মাসে আবার বন্যা হবে তখন আবার ১১১ কোটি টাকা দিয়ে হবে না, ২২২ কোটি টাকা লাগবে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় জানেন সারা মালদহ শহরে আপনি হাউস বিল্ডিং গ্রান্ট দিয়েছেন ৪৫ কোটি টাকা। এই টাকাগুলো যাতে খরচ না করতে হয়, সেইজন্য আপনি কোনও দপ্তরকেই বাধ্য করছেন না সময়ের মধ্যে কাজ শেষ করার জন্য। আপনি রেশনে চিনি দেবেন বলেছেন। আপনি রেশনে চিনি দেবার জন্য ২৫ কোটি টাকা চেয়েছেন। মহারাষ্ট্র থেকে রেশনের জন্য চিনি আমদানি করবেন। আমি আপনার কাছে অত্যন্ত সবিনয়ে জিজ্ঞাসা করছি আজকে পশ্চিমবঙ্গের গ্রামে গ্রামে, মফস্বল শহরে, রেশন ব্যবস্থা ভেঙ্গে পড়েছে এবং চিনি পাওয়া যায় না। আজকে ডিউ স্লিপ দেওয়া হয়েছে। সমস্ত পশ্চিমবঙ্গের রেশন ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। আর আপনি চিনি দেবেন বলে ২৫ কোটি টাকা চেয়েছেন। মাননীয় মন্ত্রীর কাছে প্রশ্ন করতে চাই যে, আপনি হেলথ ডিপার্টমেন্টের ব্যাপারে পেজ ৪০-এ বলছেন ২০ কোটি ৩৪ লক্ষ ৭৬ হাজার টাকা হেলথ সার্ভিসের জন্য চেয়েছেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনাদের রুলিং পার্টির রেকমেন্ডেশনে সরকারি হাসপাতালে কিছু মানুষ চিকিৎসা পায়, কিছু মানুষ ওষুধ পায়। কিন্তু কিছু সাধারণ মানুষ যারা সরকারি হাসপাতালে যাচ্ছে, তাদের হাতে ডাক্তারবাবুরা স্লিপে লিখে দেন এবং বলেন যে বাইরে থেকে ওষুধ কিনে নিয়ে আসুন, তা নাহলে চিকিৎসা হবে না। বাইরে থেকে স্যালাইন ইনজেকশন নিয়ে আসুন, তা নাহলে চিকিৎসা হবে না। আমি বার বার এই ফ্লোরে বলেছিলাম যে, কেন সরকারি কাগজে ডাক্তাররা প্রেসক্রিপশন করবেন না? আইনকে ফাঁকি দেবার জন্য আপনারা সাধারণ মানুষকে বাইরে থেকে ওষুধ ইনজেকশন নিয়ে আসতে বাধ্য করছেন। আপনি সাপ্লিমেন্টারি বাজেটে ২০ কোটি টাকার উপর আরও বেশি করে খরচ করতে চেয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে জানতে চাইছি হাসপাতাল নিট অ্যান্ড ক্লিন রাখার জন্য গ্রুপ ডি স্টাফ নিয়োগ করছেন। তারা তামার হুঁকো খাচ্ছে। বিড়ি টানছে। গল্প করছে। ইউনিয়ন করছে। তার সাথে সাথে আপনি আবার নতুন করে হাসপাতাল ক্লিনিং-এর জন্য কন্ট্রাক্টার সার্ভিস চালু করে দিলেন। আর যারা সরকারি গ্রুপ ডি স্টাফ তারা বসে বসে ইউনিয়ন বাজি করছে, আর মাসে মাসে টাকা নিয়ে চলে যাচ্ছে। এ কেমন আপনার ব্যবস্থা? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত বন্যায় উত্তরবঙ্গ একেবারে ধূলিসাৎ হয়ে গেল। উত্তরবঙ্গের রাস্তাঘাট ভেঙ্গে চুরমার হয়ে গিয়েছিল। ব্রিজ নষ্ট হয়ে গেল। মাননীয় সদস্য সৌগতবাবুও বলেছেন—মালদা জেলার চণ্ডীপুর ব্রিজ যে নষ্ট হয়ে গিয়েছিল, সেটা এখনও ঠিক হল না। এখন আমরা শুনছি টু টায়ার, থ্রি টায়ার দিতে হবে। আবার যোগ হবে। অনেক কথাই শুনছি। সেই ১৯৯৮ সালে চণ্ডীপুর ব্রিজ ভেঙ্গেল, আজকে এখনও নকশা হচ্ছে, ব্রিজ হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সর্বশেষ মাননীয় অর্থমন্ত্রীর কাছে এই আবেদন করতে চাই যে, আপনি উত্তরবঙ্গের

বন্যাবিধ্বস্ত মানুষকে যে কথা বলে এসেছিলেন, সেই কথা অক্ষরে অক্ষরে পালন করার চেষ্টা করুন। মালদার গৃহ হারা মানুষকে দয়া করে সাবসিডাইজ রেটে অথবা বিনামূল্যে তাদের বসানোর জন্য জায়গা দানের ব্যবস্থা করুন। সময়ে বোল্ডার বিছানোর কাজ শুরু করুন। সময়ে ব্রিজের কাজ শুরু করুন। এই আবেদন রেখে এই সাপ্লিমেন্টারি বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই অতিরিক্ত ব্যয়বরাদ্দকে সমর্থন জানিয়ে দু-চারটি কথা বলছি। স্যার. আমরা জানি যে, প্রতিটি রাজ্যেই বাজেট পাস করার পর বর্তমান অর্থনৈতিক সমাজ ব্যবস্থায় কখনও মূল্যবৃদ্ধি. অথবা প্রাকৃতিক বিপর্যয়ের কারণে আমাদের বাজেটের বাইরেও অতিরিক্ত খরচ করতে হয়। সেইদিক থেকে আমাদের পশ্চিমবাংলায় কিছু অতিরিক্ত বাজেট ব্যয়বরাদ্দ হয়েছে যেমন ধরুন গত বছর বন্যা, খরায় আমাদের দেশে ভয়ানক বিপদ এসেছিল এবং আমরা সেই বিপর্যয় মোকাবিলা করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে ৭২১ কোটি টাকা আমরা চেয়েছিলাম, আমরা খরচ করেছি ৭৭ কোটি টাকা, আমাদের ক্ষমতার মধ্যে আমরা খরচ করেছি কিন্তু আজকের খবরের কাগজে দেখলাম মাত্র ২৯ কোটি টাকা বরাদ্দ করেছেন কেন্দ্র. আমাদের রাজ্য সরকারের কাছে পাঠিয়েছেন। এখন প্রশ্ন হচ্ছে যে গত বছর বন্যায় যখন আমাদের দেশ ডুবু ডুবু করছে, ১৫টা জেলা ক্ষতিগ্রস্থ হয়েছে, সেই সময়ে আমরা সাধারণ মানুষের পাশে দাঁড়িয়ে আমরা অতিরিক্ত খরচ করেছিলাম। এটা করব কি করব না সেটা অন্য প্রশ্ন, আজকে বিরোধীদের বলতে হবে আজকে বাজেটের মধ্যে লক্ষ্যণীয় বিষয় আমরা যে খরচ করছি অতিরিক্ত বরাদ্দ, ডিমান্ড প্লেস করছি সেটা যথাযথ হয়েছে কিনা, কোনও দুর্নীতি হয়েছে কিনা যদি বার করতে পারেন তাহলে সমালোচনা করতে পারেন। যেমন ধরুন আমরা জানতে পারলাম যে গণবণ্টন ব্যবস্থায় চিনি প্রত্যাহারের কথা, রাজ্য সরকার তার দায়বদ্ধতা মেনে নিয়ে বাইরে থেকে চিনি কিনে রেশন দোকানে সাপ্লাই করার জন্য সেই ব্যয় বরাদ্দ যদি আমরা পেশ করি তাহলে কি আমরা অন্যায় করেছি। আপনারা তাকে সমর্থন করবেন না? আমরা যারা বিধানসভার সদস্য বছরের মাঝামাঝি [illegible] অ্যালাউন্স বাড়ানোর জন্য তদবির করি। বরাদ্দ হলে সেই ব্যয়টা কে দেবে? গ্রামীণ বিদ্যু[illegible] [illegible]য়নের জন্য গ্রামাঞ্চলে বৈদ্যুতিকরণের জন্য যদি ব্যয় বরাদ্দ চাওয়া তাকে কি সেই কারণের জন্য সমর্থন করব না? সেই কারণের জন্য সমর্থন করি। যেমন সমর্থন করি [illegible] বন্যার ফলে যখন আমাদের রাস্তাঘাট অনেক জায়গায় ভেঙে গিয়েছিল, চলাচলের অনুপযুক্ত হয়ে পড়েছিল সেই রাস্তা সারাবার জন্য আমরা কেন্দ্রের কাছে দাবি করেছিলাম, কেন্দ্র এক পয়সাও দেয়নি, এর জন্য যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ তাকে সমর্থন করি। কলকাতা যখন জলমগ্ন হয়েছিল তখন আমরা কেন্দ্রীয় সরকারের কাছে ১৬শো কোটি টাকা চেয়েছিলাম. কেন্দ্র দিয়েছেন মাত্র ১০৯

কোটি টাকা, আর আপনারা চেঁচাচ্ছেন কলকাতা জলে ডুবে গেল বলে। আমাদের যে সীমাবদ্ধ ক্ষমতা তার মধ্যে যতটুকু করেছি, মুদ্রাস্ফীতি, মূল্যবৃদ্ধির ফলে তা হয়তো শেষ করা যাচ্ছে না, অর্থাৎ যে অতিরিক্ত খরচ বেড়েছে সেই খরচ ব্যয়ের জন্য অনুমোদন যদি করতে হয় সেই কারণেই এই সাপ্লিমেন্টারি বাজেট। আমার সময় সংক্ষিপ্ত আমি নির্দিষ্ট কয়টি বিষয়ে বলছি, এই বাজেট অতিরিক্ত ব্যয় বরাদ্দের সমর্থনে চাওয়া হয়েছে, অনুমোদন যে দেওয়া হয়েছে তা খুবই ন্যায় সঙ্গত এবং যুক্তি সঙ্গত। সেই কারণেই এখানে অতিরিক্ত ব্যয় বরাদ্দের যে দাবি এখানে পেশ করা হয়েছে তাকে সমর্থন করে বলছি যে কেন এই অতিরিক্ত ব্যয়বরাদ্দ, কেন্দ্রীয় সরকারের যে মাগ্গীভাতা বাড়ে, তখন দায়বদ্ধতা মেনে শ্রমিক কর্মচারিদের স্বার্থে আমাদেরও মাগ্গী ভাতা বাড়াতে হয়। বছরের মাঝখানে যদি বাড়াতে হয় তাহলে সেই টাকা আসবে কোথা থেকে। সেই অতিরিক্ত যে ব্যয় হয় তার অনুমোদনের জন্য আমরা বিধানসভায় সংসদীয় গণতন্ত্রের রীতিনীতি মেনে আমরা এখানে উপস্থিত করেছি। এই অতিরিক্ত ব্যয় বরাদ্দে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৯-২০০০ আর্থিক বছরের জন্য ২২০০ কোটি ২৫ লক্ষ টাকা অতিরিক্ত ব্যয় বরাদ্দের প্রস্তাবের সমর্থনে এবং বিরোধী দলের মাননীয় সদস্যরা যে বক্তব্য রেখেছেন তার বিরোধিতা করে উত্তর দেওয়ার চেষ্টা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তিনটি মূল প্রশ্ন এখানে উঠে এসেছে, ১) কোন কোন গুরুত্বপূর্ণ বিষয়ে এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে এবং কেন? বাজেটে বলার পর কেন অতিরিক্ত চাওয়া হয়েছে? ২) এই প্রশ্ন হয়তো ঠিকমতো ওঠেনি, কিন্তু আমি উত্তর দেওয়া উচিত বলে মনে করছি, এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ মানেই কিন্তু সেটা ঘাটতি নয়। এর সম পরিমাণ সঞ্চয় প্রত্যেকটি দপ্তরের অভ্যন্তর থেকে বের করে আনা হচ্ছে। এর জন্য কোনও নেট অতিরিক্ত ব্যয় হবে না। ৩) এর পরও একটা প্রশ্ন থেকে যাচ্ছে মোট বাজেটের কত অংশ এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ? একটা শতকরা হিসাব সৌগতবাবু রেখেছেন। এই তিনটি প্রাসঙ্গিক, এছাড়াও সাধারণ বাজেটের ক্ষেত্রে কতগুলি বক্তব্য রাখা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মূলত কোন বিষয়গুলিতে অতিরিক্ত ব্যয় চাওয়া হয়েছে? সব চেয়ে বেশি গুরুত্বপূর্ণ বিষয় হচ্ছে সরকারি কর্মচারী এবং শিক্ষক মহাশয়দের অবসরকালীন ভাতা এবং পেনশন রিলিফ বলে—জিনিসপত্রের দাম বাড়লে তারা ডি এ-রে মতো একটা টাকা পান, তারই জন্য ১৯৮ কোটি ৭০ লক্ষ টাকা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় সৌগতবাবুর দৃষ্টি আকর্ষণ করছি, সব চেয়ে বড় হচ্ছে অবসরকালীন এবং পেনশন

রিলিফের জন্য ১৯৮ কোটির মতো টাকা। এখানে প্রশ্ন করেছেন যে বাজেট করার সময় চিন্তা করেন নি কেন? এখন কেন করছেন? এটা হচ্ছে পার্লামেন্টারি কনভেনশন, আপনাদের সময়েও ছিল বিভিন্ন বছরে, বাজেটের শেষ পাতায় আর্থিক বিবরণীতে লামসাম অ্যামাউন্ট ধরা হয়, দপ্তরওয়াড়ি সেটা দেখানো হয় না। যেটা ধরা হয়েছে সেটাকে দপ্তরওয়াড়ি বন্টন করা হয় মাত্র। এটা একটা পদ্ধতি এটা আগে থেকে চিন্তা করা হয়নি, তা না। ২) বন্যা ত্রাণ এবং পুনর্বাসনের ক্ষেত্রে প্রায় ১১১ কোটি ৮০ লক্ষ টাকার অতিরিক্ত প্রস্তাব এখানে আনা হয়েছে। কেন আনা হয়েছে? আমরা হাডকো থেকে ঋণ গ্রহণ করি চড়া সুদে। ব্যঙ্ককে দেয় হারের থেকে বেশি, যেটা রাজ্য সরকারকে গ্যারান্টি দিয়ে সুদে আসলে ফেরত দিতে হয়। এ বছর যে নজিরবিহীন বন্যা হয়েছিল, তারপর ৭৩১ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছে চাওয়া হয়েছিল, তার মধ্যে ২৯ কোটি টাকা বরাদ্দ করেছেন, কিন্তু এক টাকাও কালকে পর্যন্ত আসেনি। এখানে দাঁড়িয়ে গৌতম চক্রবর্তী বলেছেন আমি বলেছিলাম বারে বারেই বন্যা হবে আর রিলিফের জন্য টাকা খরচ করতে হবে। প্রত্যেকটি জেলায় সেচ বাঁধ নির্মাণের, গঙ্গার ভাঙন রোধের জন্য মূলত এটা খরচ হবে। এ বছর প্রথম সেচ দপ্তর এবং রাজ্য পরিকল্পনা পর্যদ মিলে প্রত্যেক জেলায় সেচ প্রকল্প যেগুলি বকেয়া ছিল মোট ৩০০ কোটি টাকার প্রকল্প হাডকোর কাছে জমা দিয়েছি, তার থেকে যে অর্থ এসেছে তার জন্য ব্যয় বরাদ্দ রেখেছি। বাকিটা কিন্তু আগামী ১-২ মাসের মধ্যে আরেকটু আসবে। সেটা আগামী বছরের বাজেটে গেছে, অতিরিক্ত নেই। এখানে প্রশ্ন উঠেছে যেটা সেটা হচ্ছে মাননীয় সদস্য শ্রী অশোক দেব রেখেছেন, মাননীয় সদস্য গৌতম চক্রবর্তী রেখেছেন। প্রশ্নের দুটো অংশ আছে। আপনি যেটা বলছেন সেটা দিতে পারছেন কিনা? আর যে টাকা যাচ্ছে সেটা ঠিক মতো খরচ হচ্ছে কি না? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি গৌতম চক্রবর্তী মহাশয়কে জানাচ্ছি, আমরা মাস দেড়েক আগে সকলে আলোচনা করে মালদায় একটা সর্বদলীয় সভা করি। আপনি উপস্থিত ছিলেন, সকলে উপস্থিত ছিলেন। ঠিক যে যে প্রকল্প খাতে, যা যা বলা হচ্ছে, হাউস বিল্ডিং গ্রান্টের জন্য, সেচ বাঁধ মেরামতির জন্য, একেবারে হুবহু সেই অর্থ সেচ দপ্তর যা খরচ করতে পারবে ৩০ মার্চে, আমরা ইতিমধ্যে বরাদ্দ করে দিয়েছি, নির্দিষ্ট ভাবে হাউস বিল্ডিং গ্রান্ট। আপনারা তুলে ভালো করেছেন এ বিষয়টা। গত বছর ৪৫ কোটি টাকা, আমরা কখনও পশ্চিমবাংলার ইতিহাসে এত টাকা একটা জেলার জন্য ফার্স্ট। এবারে কিন্তু বন্টন করা হয়েছে, ঠিক যা প্রয়োজন হয়েছে। এবং আপনি জানেন এই নিয়ে অনেক মত পার্থক্য হওয়া সত্ত্বেও ভারতবর্ষের আর কোনও রাজ্য কিন্তু করেনি। আমাদের কেন্দ্রীয় সরকার জানিয়েছেন, আমরা, হিসাবটা ছাপিয়ে টাঙ্গিয়ে দেওয়া হয়েছে জি পি স্তরে। সেখানে মতের পার্থক্য হয়েছে। কোনও জায়গায় আপনারা বলেছেন যে এটা সঠিক হয়নি। আবার আমাদের

লোকেও বলেছে সঠিক হয়নি। মানে, ঠিক যার প্রাপ্য সে পায়নি। তবুও মানুষের কাছে একটা হিসাব দাখিল করার পদ্ধতিটা শুরু হয়েছে। এটা কি ১০০ ভাক ঠিক হয়েছে? না হয়নি। আমি মনে করি এটাকে আরও উন্নত করতে হবে। কিন্তু পদ্ধতিটা শুরু হয়েছে। আপনি একটা প্রশ্ন করেছেন যে, কাজটা কি ঠিকমতো হচ্ছে। আপনাদের মনে থাকবে যে, কাজটা শুরুতে দেরি হয়েছিল। যখন কাজটা শেষের দিকে, আগের এমব্যাঙ্কমেন্টের সময়, তখন আপনারা বলেছিলেন যে আগের বারের থেকে এবার কাজটা ভালো হচ্ছে। এইবার আমরা সেচ দপ্তর যা চেয়েছিলেন, অর্থাৎ আমি নাম করছি না, একটা সরকারি সংস্থাকে আমরা দিই। তারপর আপনি একটা নির্দিষ্ট বক্তব্য রেখেছেন। আমি সবই শুনেছি। এব্যাপারে আমাকে মাননীয় সেচ মন্ত্রীর সঙ্গে কথা বলতে হবে। কথা বলে যদি আপনি চান, এটা কোনও ব্যক্তিগত ব্যাপার নয়, আমার মনে হয় অত্যন্ত দ্রুততার সঙ্গে আমাদের আরেকবার মালদা গিয়ে মানিকচক, কালিয়াচক (১)-(২) এবং একইভাবে বলছি মহানন্দা ডিভিসনেও এটা হয়েছে। এখানে আমাদের যখন দরকার, জমির যদি কোনও সমস্যা থাকে এবং আমি বারংবার বলেছি এখানে সর্বদলীয়ভাবে করতে হবে। মাননীয়া সদস্যা সাবিত্রী দেবীকে বলছি আপনি কালকেও গুরুত্বপূর্ণ বক্তব্য রেখেছেন। আমি বসে সব শুনেছি। আমরা যে যে দপ্তর নিয়ে এই কাজটা করি তাদের নিয়ে, এখানে সেচ প্রয়োজন মনে করছি, তারা আপনাদের মুর্শিদাবাদ এবং নদীয়ায় যে তিনটে ক্ষতিগ্রস্ত কলকাতার আসপাশের জেলাতে কিছুটা কাজ শুরু হয়েছে। তৃতীয় একটা প্রশ্ন যেটা মাননীয় সদস্য সৌগত রায় রেখেছেন যে, আমরা শিল্প দপ্তরকে, ডব্লু বি আই ডি সি-কে দেখবেন ১০০ প্রায় ৫ কোটি টাকা মতো অতিরিক্ত কোটা বরাদ্দ এবং হলদিয়ার খাতে ৪৫ কোটি টাকা নিয়ে ১৪৮ কোটি টাকা কেন? আপনি বলেছিলেন এটা তো জানা জিনিস, আপনারা এটা রেখেছেন? রেখেছি এই কারণে হলদিয়া প্রকল্পে যে ৫,১৭০ কোটি টাকা মোট প্রকল্পে খরচ তার ইক্যুইটির অংশ তিন ভাগের দুভাগ মানে সাধারণ ভাবে ২ হাজার কোটি টাকা, তারপরেও যে ৩ হাজার কোটি টাকার ব্যবধান ছিল তার কিছুটা আই ডি বি আই দিচ্ছে, কিছুটা ফিনান্সিয়াল ক্লোজারের জন্য রাজ্য সরকার এগিয়ে এসে ঋণে হিসাবে দিয়েছে। যার জন্য হলদিয়া প্রকল্পের কাজ, তাদের ন্যাপথা ক্র্যাকারের কাজ, তার চূর্ণ করার কাজ শুরু হয়ে বাণিজ্যিক উৎপাদন এপ্রিল মাস থেকে হতে শুরু করবে। তাই এই অতিরিক্ত অর্থ বরাদ্দ। আমি সাধারণ বাজেটের জবাবি ভাষণে বলে দিয়েছি প্রথম বছরে ঠিক কটা অনুগামী শিল্প হবে এবং তার থেকে কত কর্মসংস্থান হবে। তার পুনরুক্তিতে যাচ্ছিনা (৫) এটা আপনারা তোলেননি যদিও আমি বলছি, দেখবেন গ্রান্টস টু সি এম ডি এ এবং মিউনিসিপ্যালিটি ১০৩ কোটি টাকা ধরা হয়েছে। তার কারণ এটা অক্ট্রয়ের বিনিময়ে গ্রান্ট আগের বছর প্ল্যান বাজেটে ছিল। ওরা বলেছেন এটা নন-প্ল্যানে চিরকাল ছিল। অক্ট্রয়ের গ্রান্টের শুধু

হেড ট্রান্সফার করা হয়েছে, কোনও অতিরিক্ত খরচ নয়। আপনি গণবণ্টন ব্যবস্থার ক্ষেত্রে প্রশ্ন তুলেছেন যে, ২৫ কোটি টাকা কেন বরাদ্দ করা হয়েছে? কারণ কেন্দ্রীয় সরকার এটা বলে রাখা ভাল, মাননীয় অশোকবাবু ঠিকই বলেছেন। ঘটনা হচ্ছে, এই কেন্দ্রীয় সরকার বলেছেন ওরা আর এফ সি আই-এর মাধ্যমে বণ্টন করবেন না। বলেছেন, আপনারা কিনে নিন চিনি অন্য রাজ্য থেকে। আমাদের মহারাষ্ট্র দেখিয়ে দেওয়া হয়েছে। বলেছেন, বছরের শেষে আপনাদের যা খরচ হবে ওরা দিয়ে দেবেন। এটা ওরা বলেছেন। আমাদের তো প্রথমে টাকাটা দিতে হয়েছে। তাহলে বাজেটের নিয়ম অনুযায়ী প্রথমে বড় এক্সপেন্ডিচার, একটা অতিরিক্ত অর্থ হবে, ২৫ কোটি টাকা। ওদের টাকা পেলে রিসিটে ব্যালেন্স আসবে। কিন্তু সাপ্লিমেন্টারি গ্রান্ট তো এক্সপেন্ডিচারের পার্ট। তাই ঐ অতিরিক্ত অর্থটা দিতে হয়েছে। আপনারা বলেছেন বিভিন্ন জায়গায় গণবণ্টন ব্যবস্থা ঠিকমতো কাজ করছে না। এটা কিন্তু আলাদা করে দেখতে হবে। বিষয়টা আলাদা করে দেখার কিন্তু ২৫ কোটি টাকার বরাদ্দ এই কারণে আমাদের প্রয়োজন হয়েছে।

[3-30 — 3-40 p.m.]

তারপর একটা বড় অংশ হচ্ছে লোকসভার অন্তর্বর্তী নির্বাচনের জন্য ৬২ কোটি টাকা। অন্তর্বর্তী নির্বাচন, স্বভাবতই আগের বাজেটে ধরা ছিল না। পরে এটা ধরতে হয়েছে। এখানে বলা হল হেলথ প্রোজেক্টে কেন টাকা দিয়েছি? এটা আই পি পি প্রোজেক্ট (ইন্ডিয়ান পপুলেশন প্রোজেক্ট), সর্বভারতীয় প্রোজেক্ট। কেন্দ্রীয় সরকার বছরের মাঝামাঝি সময় আমাদের সঙ্গে আলোচনা করে প্রোজেক্টটা ঘোষণা করেছেন এবং বিভিন্ন জেলায় সেটা প্রসারিত করেছি। ২৪ কোটি টাকা অতিরিক্ত পেয়েছি। এটা এখানেও আছে, রিসিপ্টেও আছে। এই জন্যই এটা এখানে করতে হয়েছে। এর আর অন্য কোনও কারণ নেই। এটা হাসপাতাল ইত্যাদির সঙ্গে যুক্ত নয়। মূলত প্রিভেনটিভ হেলথ কেয়ার, প্রাইমারি হেলথ কেয়ারের ব্যাপারে এই কাজ সি এম ডি এ এলাকায় ভাল হয়েছে। তারপর সোশ্যাল ওয়েলফেয়ারে ২০ কোটি টাকা অতিরিক্ত ব্যয় বরাদ্দ চেয়েছি। এর কারণ হচ্ছে, গ্রামবাংলায় যারা কাজ করেন, যে দিদিরা কাজ করেন তারা ৫০০ টাকা করে বেতন পেতেন। সেটা বৃদ্ধি করা প্রয়োজন মনে হয়েছে এবং সেটা করা হয়েছে। সে জন্য এই অতিরিক্ত খরচ ধরতে হয়েছে। ডি জি এইচ সি-র কোনও বিধায়ক এই মুহূর্তে এখানে উপস্থিত নেই ডি জি এচি সি-র ৩৫ কোটি টাকা অতিরিক্ত পাওনা ছিল, সেটা দিয়েছি। সরকারি কর্মচারিদের ডি এ বাবদ একটা লাম্পসাম অর্থ ধরা ছিল, তারপর যেটা লেগেছে, সেটাই হচ্ছে ২১৬ কোটি টাকা। সৌগতবাবু একটা প্রশ্ন তুলেছেন—এই যে ১১১ কোটি টাকা বন্যা ত্রাণের জন্য নিয়েছেন, এটা কি রেভিনিউ এক্সপেন্ডিচার নয়?

না মোটেই নয়। এটা মূলত নিয়েছি রাস্তা পুনর্নির্মাণ, চণ্ডীপুর ব্রিজ ইত্যাদির জন্য। সেচ, পুনর্বাসন, সব মিলিয়ে এটা হয়েছে। এই সমস্ত কিছুর মূলটাই হচ্ছে ক্যাপিটাল এক্সপেন্ডিচার। আরও একটা প্রশ্ন আপনি তুলেছেন, রুর‍্যাল ব্যাঙ্কের টাকা আপনারা পাচ্ছেন কোথা থেকে এবং কি ব্যাঙ্কে? এটা গ্রামীণ ব্যাঙ্কের। আপনি জানেন এই রিসোর্সটাকে অগমেন্ট করার জন্য কেন্দ্রীয় সরকার তাদের সরাসরি টাকা দিয়েছেন। যেহেতু গ্রামীণ ব্যাঙ্কে একটা প্রতিনিধিত্ব রাজ্য সরকারের থাকে সেহেতু একটা ভগ্নাংশ মাঝে মাঝেই রাজ্য সরকারকে দিয়ে যায়। এটা বাজেট পেশের পরে পাওয়া অতিরিক্ত অর্থ। এটা এক্সপেন্ডিচারে এবং রিসিপ্টে দুটোতেই ঢুকলো। তাই এক্সপেন্ডিচারের প্রবেশ করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা প্রশ্ন সৌগতবাবু তুলেছেন—আমাদের মাননীয় মন্ত্রীদের ক্ষেত্রে কেন ২৩ লক্ষ টাকা অতিরিক্ত খরচ হল? হসপিটালিটি বা আপ্যায়নের জন্য এটা চাওয়া হয়েছে। আমি এখানে মাননীয় সদস্য সৌগতবাবুর দৃষ্টি আকর্ষণ করছি—১৯৯৭-৯৮ সালে আমাদের সামগ্রিকভাবে আপ্যায়ন বরাদ্দ ছিল ১.৯ কোটি টাকা বা ১ কোটি ৯০ লক্ষ টাকা। ১৯৯৮-৯৯ সালে সেখানে থেকে কমে হয়েছিল ১ কোটি ৩০ লক্ষ টাকা। এ বছর আরও কমে ১ কোটি টাকা হয়েছে। অর্থাৎ দু বছরের মধ্যে ১ কোটি ৯০ লক্ষ থেকে ১ কোটি হয়েছে। যদিও এটা মন্ত্রীদের খরচ বলে বলা হয়, কিন্তু প্রধানত সর্বভারতীয় স্তর থেকে যারা আসেন তাদের জন্য এটা খরচ করতে হয়। মাননীয় প্রধানমন্ত্রী বন্যার মধ্যে এসেছিলেন, তার জন্য বাড়তি খরচ করতে হয়েছে। তিনি বিভিন্ন জায়গায় গিয়েছিলেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় আমরা জাতীয় ত্রাণ তহবিল থেকে এক টাকাও পাইনি। প্রধানমন্ত্রী এসেছিলেন, তার জন্য এই খরচ হয়েছে। আমাদের মন্ত্রীদের টি এ ইত্যাদির জন্য কোনও বাড়তি খরচ করতে হয়নি। একটু বলে রাখা ভাল—ভারতবর্ষের সব রাজ্যের হিসাব নিয়েছি, যতগুলো রাজ্য আছে সব রাজ্যের আমি হিসাব নিয়েছি—মন্ত্রীদের মাথা পিছু খরচ সবচেয়ে কম এই রাজ্যে। আমাদের মন্ত্রীদের গড় মাথা পিছু স্যালারি ৭ হাজার টাকা মতো। এতে কম বেশি আছে। মুখ্যমন্ত্রীর বেশি, রাষ্ট্র মন্ত্রীদের কম। কেন্দ্রীয় সরকারের বা পার্লামেন্টের যেসব সদস্যরা আছেন তাদের চেয়ে অনেক কম এই টাকা। এটা বাড়াবার জন্য আমাদের কাছে মাঝে মাঝেই প্রস্তাব আসে। আমরা কিন্তু এক জায়গায়ই দাঁড়িয়ে আছি। ভারতবর্ষের সমস্ত রাজ্যের মধ্যে আমাদের রাজ্যের মন্ত্রীরা সবচেয়ে কম বেতন পান। মন্ত্রীদের জন্য মাথা পিছু খরচ এখানে সবচেয়ে কম। মাননীয় অধ্যক্ষ মহাশয় এরপরে আর একটা কথা বলা ভাল—এই যে অতিরিক্ত ২,২০০ কোটি টাকার ব্যয় বরাদ্দ চাইছি, এর ঠিক সম-পরিমাণ সঞ্চয় প্রত্যেক দপ্তরেই থাকে এবং ওপেনিং ব্যালেন্সেও থাকে। আমরা এটা করতে পেরেছি। প্রথমত আমি বলতে পারি দপ্তরগুলি থেকে যে অতিরিক্ত খরচ আমরা আনতে পেরেছি, ১,৪০৫ কোটি টাকা আর তার সঙ্গে ৩৭৪ কোটি টাকা অতিরিক্ত যে অর্থ

কোনও না কোনও সোর্স থেকে পেয়েছি সেটা যুক্ত করা উচিত, তাহলে হয় ১,৭৮৯ কোটি টাকা। এরপরে ওপেনিং ব্যালেন্স ২৮৫ কোটি টাকা আমাদের পজিটিভ ছিল। আর আমাদের রাজ্যের কর আদায় ১২৪ কোটি টাকা বেশি হয়েছে। সমস্ত কিছু যোগ করলে ২,১৮৯ কোটি ২৫ লক্ষ টাকা অতিরিক্ত সঞ্চয় হয়েছে। ২,২০০ কোটি ২৫ লক্ষ টাকা থেকে এটা বাদ দিন, ঠিক পরে থাকবে ১১ কোটি টাকা। প্রাথমিকভাবে সামগ্রিক ঘাটতি বলেছিলাম ১৬ কোটি টাকা, সেটা ১১ কোটি টাকায় আমরা শেষ করছি।

অতিরিক্ত ব্যয় বরাদ্দ মানে কিন্তু অতিরিক্ত ঘাটতি করা নয়। সমান সঞ্চয় করিয়ে সেখানেই রাখা এবং যে প্রয়োজনগুলি এই কারণে উঠেছে তাকে মেটানোর চেষ্টা করা। এর পর একটা প্রশ্ন সৌগতবাবু করেছেন যে, আপনি বাজেটের ১০ শতাংশ কেন অতিরিক্ত বাজেট রেখেছেন? স্যার, সৌগতবাবু তাড়াতাড়িতে ভাগটা করতে একটু গোলমাল করে ফেলেছেন। মোট ব্যয়ের ৮.৫ শতাংশ হচ্ছে অতিরিক্ত ব্যয় বরাদ্দ। আপনারা আপনাদের জমানার শেষ বছর ৭৬-৭৭ সালে বাজেটের কত অংশ অতিরিক্ত ব্যয় বরাদ্দ করেছিলেন? আমার মনে হয় আপনার ঐ সাবকনসাসে সেই পারসেন্টেজটাই রয়ে গিয়েছে, সেটা ছিল ১০ শতাংশ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ওই মাননীয় সৌগতবাবুর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, আপনাদের সময় আপনাদের বাজেটের ১০ শতাংশ ছিল অতিরিক্ত ব্যয় বরাদ্দ। আমরা সেটা কমিয়ে ৮.৫ শতাংশ করেছি। আমার মনে হয় সেদিক থেকে আপনি আমাকে সমর্থনই করে ফেলেছেন নীতিগতভাবে। তারপর আপনি বাজেটের ডেফিসিট, রাজস্বখাতে ঘাটতি ইত্যাদি নিয়ে বলেছেন। বাজেট নিয়ে সাধারণ আলোচনার সময় যদিও আমি প্রসঙ্গে এর উত্তর দিয়েছি তবুও আমি আর একবার বলছি। রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়ার অ্যাকচুয়াল তথ্যটা বেরিয়ে গিয়েছে সমস্ত রাজ্যের এবং কেন্দ্রীয় সরকারের। ৯৭-৯৮ সালে মোট ঘাটতি কিন্তু আমি একেবারে রাখছি না। রাজস্বখাতে যে ঘাটতিটা হচ্ছে এটা তো আগে আমাদের ছিল না। ৮৫-৮৬ সালে আমাদের তো সারপ্লাস ছিল বা খুব কম ঘাটতি ছিল। ঘাটতিটা ইদানিংকালে কেন বাড়ল? তারও কারণ আমি দিয়ে দিয়েছি। এটা শুধু পশ্চিমবঙ্গের সমস্যা নয়, সমস্ত রাজ্যগুলির একই সমস্যা, কেন্দ্রীয় সরকারের তার চেয়ে বেশি সমস্যা। ৯৭-৯৮ সালের সর্বশেষ তথ্য—পশ্চিমবঙ্গের রাজস্ব ঘাটতি ২ হাজার ২৯৪ কোটি টাকা, উত্তরপ্রদেশের ৪ হাজার ৬শো ২৩ কোটি টাকা, মহারাষ্ট্রের ২ হাজার ৫শো ১১ কোটি টাকা, পাঞ্জাব-ছোট রাজ্য ১ হাজার ৫শো কোটি, গুজরাট ১ হাজার ১৭ কোটি টাকা। আর কেন্দ্রীয় সরকারের হল ১ লক্ষ ১১ হাজার কোটি টাকা ঘাটতি। আপনি এখানে ডেট-ঋণের কথা বলেছেন। তারও সর্বশেষ তথ্য সমস্ত রাজ্যওয়ারি বেরিয়ে গিয়েছে। আমাদের ২৯ হাজার কোটি টাকা উত্তরপ্রদেশের ৪৮ হাজার কোটি টাকা, মহারাষ্ট্রের ৩০ হাজার কোটি টাকা, অন্ধ্র প্রদেশের ২৩ হাজার কোটি টাকা, পাঞ্জাবের ২০ হাজার কোটি

টাকা। তবে একটু ব্যতিক্রম আছে পশ্চিমবাংলার ক্ষেত্রে অন্য রাজ্যের তুলনায়। আমাদের এই রাজস্ব ঘাটতির মূল একটা কারণ হচ্ছে, কেন্দ্রীয় বেতন কমিশন, ওরা যে পে রিভিশন করেন—৪০ পারসেন্ট অব দি বেসিক, প্রত্যেক রাজ্যকে তা করতে হয়। এটা করার পরে একটা ভ্রান্ত ধারণা মাঝে মাঝে চলে আসে। আমাদের মোট বাজেটের থেকে মাহিনা খাতে যায় ৩৮ শতাংশ। তার অর্ধেক হচ্ছে সরকারি কর্মিদের জন্য, অর্ধেক হচ্ছে মাননীয় শিক্ষকদের জন্য। আপনারা কি চান আপনারা যেভাবে মাননীয় শিক্ষকদের খুব কম বেতন দিতেন, সম্মান টম্মান দিতেন না আমরা সেই জায়গায় ফিরে যাই? না তা, হয় না। মোট বাজেটের কিন্তু ৩৮ শতাংশ, তার বেশি নয়। তার পরের যে অংশটি সেটা হচ্ছে সুদের হার। সুদের ক্ষেত্রে যদিও আমি আগে বলেছি তবুও পুনরুক্তি করছি, ৪ হাজার কোটি টাকা সুদ আমাদের দিতে হচ্ছে। তার ৩ হাজার কোটি টাকা হচ্ছে একটা কৃত্রিম সুদের হার। স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে আমরা সুদে আসলে স্বল্প সঞ্চয়ের টাকা ফেরত দেওয়ার পরও সেই উদ্বৃত্তটাকে আরও একবার আমাদের উপর ঋণ হিসাবে চাপানো হচ্ছে। আমি একাধিকবার বলেছি, আবার বলছি। যদি ১২০ কোটি টাকা স্বল্প সঞ্চয় হয়, তারজন্য যদি ২০ কোটি টাকা প্রিন্সিপ্যাল ফেরত দিতে হয় আমরা ফেরত দিই। সেটা একবার বাদ যায়। সেই ১০০ কোটি থেকে আবার ২৫ শতাংশ কেটে নেওয়া হয় সুদের হার ফেরত দেওয়ার জন্য। সেটা বাদ যায়। তারপর যে উদ্বৃত্ত জেনারেট করছে রাজ্য, যে উদ্বৃত্তটা আমাদের পাওনা সেটাকে ঋণ হিসাবে দেখিয়ে কেন্দ্রীয় সরকার আয় করার একটা পথ হিসাবে আমাদের উপর চাপিয়ে দেন ১৩.৫ পারসেন্ট সুদের হারে। ৩ হাজার কোটি টাকা হচ্ছে এই কৃত্রিম সুদের হার। আমি আগেই বলেছি যে বর্তমান কেন্দ্রীয় অর্থমন্ত্রী প্রথম আমাদের কথাটা শুনতে শুরু করেন। আমাদের মহারাষ্ট্রের, উত্তরপ্রদেশের, অন্ধ্রপ্রদেশের। আমরা বলেছি, আপনারা এটা কি করছেন? এটা তো গ্রান্ট হিসাবে আমাদের প্রাপ্য। তাতে আপনাদেরও লাভ, আমাদের লাভ। যে মুহূর্তে এটা মানবেন—উচিত মানা, এই সারপ্লাসটা আমরাই জেনারেট করেছি, সেই মুহূর্তে আমাদের রাজস্ব ঘাটতিটা অর্ধেক হয়ে যাচ্ছে। আমাদের পাবলিক ডেটে অর্ধেক হয়ে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মূলধনী খাত সম্বন্ধে একটা প্রশ্ন উঠেছে। আমি আগে একবার হিসাব দিয়ে দিয়েছি, আবার বলছি আপনাদের জামানার শেষ বছর ছিল, বাজেটের মূলধনী খাতে আপনারা ব্যয় করেছিলেন ৯.৭ শতাংশ আমরা করেছি ১৫ শতাংশ বাড়িয়েছি। কেন্দ্রীয় সরকারেও তাই। একথা আমি বলে রাখলাম।

[3-40 — 3-50 p.m.]

ডেট বার্ডেনের কথা বলতে ভুলে গেছি। কেন্দ্রীয় সরকারের ঋণের বোঝা ১০ লক্ষ কোটি টাকা এবং তার প্রায় ৪ লক্ষের বেশি হচ্ছে বিদেশি ঋণের বোঝা। সর্বশেষ

আপনি বলেছেন এবং গৌতমবাবু বলেছেন যে, এত টাকা নিয়ে কি হচ্ছে, উন্নয়ন হচ্ছে কিনা। আমাদের একজন মন্ত্রী কলিগকে কোট করেছেন, সেজন্য আমি বলছি। কেন্দ্রীয় সরকারের সর্বশেষ তথ্য অনুযায়ী বলছি, শুধু তাই নয়, গত তিন বছর যে তথ্য পাওয়া গেছে অন্যান্য রাজ্যের তাই নিয়ে বলছি যে, সমগ্র রাজ্যের মোট উৎপাদন বৃদ্ধির হার ৫.৮ শতাংশ। আমাদের রাজ্যে ৬.৬ শতাংশ। এবারে ৭ শতাংশ অতিক্রম করেছে। উৎপাদন বৃদ্ধির হারে পশ্চিমবঙ্গ প্রথম। দ্বিতীয় হচ্ছে গুজরাট ৫.৯ শতাংশ। মহারাষ্ট্র ৫.৮ শতাংশ, কেরল হচ্ছে ৫.৭ শতাংশ। মূলধনি খাতে আমরা বাড়িয়েছি। পরিকল্পনা খাতেও আমরা আগামী বছর বৃদ্ধি করেছি, আর পরিকল্পনা বহির্ভূত খাতে মাত্র ৫ শতাংশ। আপনারা যা বলেছেন সেটা ঠিক উল্টো। এই যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ করতে হচ্ছে তার অনেকটা হচ্ছে মূলধনী খাতে। আর যেগুলি লাম্প গ্রান্ট ছিল সেগুলি দফাওয়ারি করে আমি ঘাটতি একটুকু বাড়তে না দিয়ে সঞ্চয় করে করেছি। আশাকরি আপনারা যে প্রশ্ন করেছেন, আমি তার উত্তর দিতে পেরেছি। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে, আমি আমার বক্তব্য শেষ করছি।

## SUPPLEMENTARY BUDGET ESTIMATES FOR 1999-2000

### Demand No. 1

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 63,35,000 be granted for expenditure under Demand No. 1, Major Head : "2011—State Legislatures" during the current year, was then put and agreed to.

### Demand No. 3

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 50,00,000 be granted for expenditure under Demand No. 3, Major Head : "2013—Council of Ministers" during the current year, was then put and agreed to.

### Demand No. 4

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 13,90,13,000 be granted for expenditure under Demand No. 4, Major Head : "2014—Administration of Justice" during the current year, was then put and agreed to.

**Demand No. 5**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 62,11,23,000 be granted for expenditure under Demand No. 5, Major Head : "2015—Election"during the current year, was then put and agreed to.

**Demand No. 6**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 51,24,000 be granted for expenditure under Demand No. 6, Major Head : "2020—Collection of Taxes on Income and Expenditure"during the current year, was then put and agreed to.

**Demand No. 7**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 8,54,24,000 be granted for expenditure under Demand No. 7, Major Head : "2029—Land Revenue"during the current year, was then put and agreed to.

**Demand No. 8**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,62,08,000 be granted for expenditure under Demand No. 8, Major Head : "2030—Stamps and Registration"during the current year, was then put and agreed to.

**Demand No. 9**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,74,000 be granted for expenditure under Demand No. 9, Major Head : "2035—Collection of Other Taxes on Property and Capital Transactions"during the current year, was then put and agreed to.

**Demand No. 10**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of

Rs. 2,23,60,000 be granted for expenditure under Demand No. 10, Major Head : "2039—State Excise"during the current year, was then put and agreed to.

**Demand No. 11**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 2,58,22,000 be granted for expenditure under Demand No. 11, Major Head : "2040—Taxes on Sales, Trades etc."during the current year, was then put and agreed to.

[3-50 — 4-00 p.m.]

**Demand No. 12**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 41,29,000 be granted for expenditure under Demand No. 12, Major Head : "2041—Taxes on Vehicles."during the current year, was then put and agreed to.

**Demand No. 13**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 33,49,000 be granted for expenditure under Demand No. 13, Major Head : "2045—Other Taxes and Duties on Commodities and Services."during the current year, was then put and agreed to.

**Demand No. 14**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,22,00,000 be granted for expenditure under Demand No. 14 M[illegible] Head : "2047—Other Fiscal Services."during the current [illegible] then put and agreed to.

**Demand No. 18**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 4,39,55,000 be granted for expenditure under [illegible] No. 18, M[illegible]

Head : "2052—Secretariat—General Services"during the current year, was then put and agreed to.

### Demand No. 19

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 2,84,26,000 be granted for expenditure under Demand No. 19, Major Head : "2053—District Administration"during the current year, was then put and agreed to.

### Demand No. 20

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 9,65,90,000 be granted for expenditure under Demand No. 20, Major Head : "2054—Treasury and Accounts Administration"during the current year, was then put and agreed to.

### Demand No. 22

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,60,000 be granted for expenditure under Demand No. 22, Major Head : "2056—Jails"during the current year, was then put and agreed to.

### Demand No. 24

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 45,23,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "2058—Stationery and Printing"during the current year, was then put and agreed to.

### Demand No. 26

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 7,01,11,000 be granted for expenditure under Demand No. 26, Major Head : "2070—Other Administration Services (Fire Protection and Control"during the current year, was then put and agreed to.

**Demand No. 28**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 198,69,65,000 be granted for expenditure under Demand No. 28, Major Head : "2071—Pensions and Other Retirement Benefits"during the current year, was then put and agreed to.

**Demand No. 29**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 2,44,95,000 be granted for expenditure under Demand No. 29, Major Head : "2075—Miscellaneous General Services"during the current year, was then put and agreed to.

**Demand No. 31**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 9,40,54,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : "2204—Sports and Youth Services"during the current year, was then put and agreed to.

**Demand No. 32**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 20,24,77,000 be granted for expenditure under Demand No. 32, Major Head : "2210—Medical and Public Health (Excluding Public Health)"during the current year, was then put and agreed to.

**Demand No. 33**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 4,05,71,000 be granted for expenditure under Demand No. 33, Major Head : "2210—Medical and Public Health (Excluding Public Health)"during the current year, was then put and agreed to.

**Demand No. 34**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of

Rs. 27,09,87,000 be granted for expenditure under Demand No. 34, Major Heads : "2211—Family Welfare and 6211—Loans for Family Welfare"during the current year, was then put and agreed to.

**Demand No. 35**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 60,67,000 be granted for expenditure under Demand No. 35, Major Head : "2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution)"during the current year, was then put and agreed to.

**Demand No. 36**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs 8,61,14,000 be granted for expenditure under Demand No. 36, Major Head : "2216—Housing"during the current year, was then put and agreed to.

**Demand No. 37**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs 74,65,73,000 be granted for expenditure under Demand No. 37, Major Head : "2217—Urban Development"during the current year, was then put and agreed to.

**Demand No. 38**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,80,50,000 be granted for expenditure under Demand No. 38, Major Head "2220—Information and Publicity"during the current year, was then put and agreed to.

[4 00 — 4-10 p.m.]

**Demand No. 40**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of

Rs. 9,93,58,000 be granted for expenditure under Demand No. 40, Major Heads : "2235—Social Security and Welfare (Rehabilitation), 4235—Capital Outlay on Social Security and Welfare (Rehabilitation) and 6235—Loans for Social Security and Welfare (Rehabilitation)"during the current year, was then put and agreed to.

**Demand No. 42**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 74,06,00,000 be granted for expenditure under Demand No. 42, Major Head : "2235—Social Security and Welfare (Social Welfare)"during the current year, was then put and agreed to.

**Demand No. 43**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 4,91,07,000 be granted for expenditure under Demand No. 43, Major Head : "2236—Nutrition"during the current year, was then put and agreed to.

**Demand No. 44**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 111,79,93,000 be granted for expenditure under Demand No. 44, Major Head : "2245—Relief on account of Natural Calamities"during the current year, was then put and agreed to.

**Demand No. 45**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 2,13,75,000 be granted for expenditure under Demand No. 45, Major Head : "2251—Secretariat—Social Services"during the current year, was then put and agreed to.

**Demand No. 46**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of

Rs. 12,29,56,000 be granted for expenditure under Demand No. 46, Major Head : "2250—Other Social Services"during the current year, was then put and agreed to.

**Demand No. 49**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 3,09,16,000 be granted for expenditure under Demand No. 49, Major Head : "2403—Animal Husbandry"during the current year, was then put and agreed to.

**Demand No. 50**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 4,35,14,000 be granted for expenditure under Demand No. 50, Major Head : "2404—Dairy Development"during the current year, was then put and agreed to.

**Demand No. 51**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 80,00,000 be granted for expenditure under Demand No. 51, Major Heads : "4405—Capital Outlay on Fisheries and 6405—Loans for Fisheries"during the current year, was then put and agreed to.

**Demand No. 52**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,40,52,000 be granted for expenditure under Demand No. 52, Major Head : "2406—Forestry and Wild Life"during the current year, was then put and agreed to.

**Demand No. 54**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 119,34,29,000 be granted for expenditure under Demand No. 54, Major Heads : "2408—Food, Storage, and Warehousing, 4408—Capital

Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) and 6408—Loans for Food, Storage and Warehousing''during the current year, was then put and agreed to.

### Demand No. 55

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 3,53,86,000 be granted for expenditure under Demand No. 55, Major Head : ''2415—Agricultural Research and Education''during the current year, was the put and agreed to.

### Demand No. 57

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 8,49,04,000 be granted for expenditure under Demand No. 57, Major Heads : ''4445—Capital Outlay on Co-operation and 6425—Loans for Co-operation''during the current year, was then put and agreed to.

### Demand No. 61

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 56,28,000 be granted for expenditure under Demand No. 61, Major Head : ''2506—Land Reforms''during the current year, was then put and agreed to.

### Demand No. 62

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 86,09,96,000 be granted for expenditure under Demand No. 62, Major Heads : ''2515—Other Rural Development Programmes (Panchayati Raj) and 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Ras Institutions (Panchayati Raj)''during the current year, was then put and agreed to.

### Demand No. 63

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of

Rs. 4,04,76.000 be granted for expenditure under Demand No. 63. Major Heads : "2515—Other Rural Development Programmes (Community Development) and 4515—Capital Outlay on Other Rural Development Programmes (Community Development)"during the current year, was then put and agreed to.

**Demand No. 64**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 34,49,11,000 be granted for expenditure under Demand No. 64, Major Head : "2551—Hill Areas"during the current year, was then put and agreed to.

[4-10 — 4-20 p.m.]

**Demand No. 65**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 17,81,65,000 be granted for expenditure under Demand No. 65, Major Heads : "2575—Other Special Areas Programme and 4575—Capital Outaly on Other Special Areas Programme"during the current year, was then put and agreed to.

**Demand No. 67**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 11,66,99,000 be granted for expenditure under Demand No. 67, Major Heads : "2702—Minor Irrigation and 2705—Command Areas Development"during the current year, was then put and agreed to.

**Demand No. 69**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 16,80,001 be granted for expenditure under Demand No. 69, Major Heads : "2801—Power and 4801—Capital Outlay on Power Projects"during the current year, was then put and agreed to.

**Demand No. 72**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 2,16,000 be granted for expenditure under Demand No. 72, Major Head : "2810—Non-conventional Sources of Energy" during the current year, was then put and agreed to.

**Demand No. 73**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 72,14,000 be granted for expenditure under Demand No. 73, Major Head : "4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings)" during the current year, was then put and agreed to.

**Demand No. 74**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 2,59,76,000 be granted for expenditure under Demand No. 74, Major Heads : "2852—Industries (Closed and Sick Industries), and 6858—Loans for Engineering Industries (Closed and Sick Industries)" during the current year, was then put and agreed to.

**Demand No. 77**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 7,72,000 be granted for expenditure under Demand No. 77, Major Head : "3051—Ports and Lighthouse" during the current year, was then put and agreed to.

**Demand No. 80**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 12,76,95,000 be granted for expenditure under Demand No. 80, Major Heads : "3055—Road Transport, and 3056—Inland Water, Transport" during the current year, was then put and agreed to.

**Demand No. 81**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 7,75,00,000 be granted for expenditure under Demand No. 81, Major Head : "7075—Loans for Other Transport Services"during the current year, was then put and agreed to.

**Demand No. 82**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 36,000 be granted for expenditure under Demand No. 82, Major Head : "3425—Other Scientific Research"during the current year, was then put and agreed to.

**Demand No. 85**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 4,86,40,,000 be granted for expenditure under Demand No. 85, Major Head : "3454—Census, Surveys and Statistics"during the current year, was then put and agreed to.

**Demand No. 86**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 18,30,000 be granted for expenditure under Demand No. 86, Major Head : "3456—Civil Supplies"during the current year, was then put and agreed to.

**Demand No. 87**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 9,55,93,000 be granted for expenditure under Demand No. 87, Major Head : "5465—Investments in General Financial and Trading Institutions"during the current year, was then put and agreed to.

**Demand No. 88**

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of

Rs. 13,21,000 be granted for expenditure under Demand No. 88, Major Head : "3475—Other General Economic Services"during the current year, was then put and agreed to.

### Demand No. 89

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,50,00,000 be granted for expenditure under Demand No. 89, Major Head : "2215—Water Supply and Sanitation (Prevention of Air andWater Pullution)"during the current year, was then put and agreed to.

[4-20 — 4-30 p.m.]

### Demand No. 90

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 103,94,45,000 be granted for expenditure under Demand No. 90, Major Head : "3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)"during the current year, was then put and agreed to.

### Demand No. 93

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 162,86,86,000 be granted for expenditure under Demand No. 93, Major Heads : "4856—Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings), 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings) and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Public Undertakings)"during the current year, was then put and agreed to.

### Demand No. 95

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Re. 1 be granted for expenditure under Demand No. 95, Major Head : "4857—Capital Outlay on Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries)"during the

current year, was then put and agreed to.

### Demand No. 99

The motion **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 46,00,00,000 be granted for expenditure under Demand No. 99, Major Head : "7610—Loans to Government Servants, etc."during the current year, was then put and agreed to.

## LEGISLATION

### The West Bengal Finance Bill, 2000

**Dr. Asim Kumar Dasgupta :** Sir I beg to move introduce the West Bengal Finance Bill, 2000.

(Secrtary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Finance Bill, 2000, be taken into consideration.

[4-30 — 4-40 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়,, মাননীয় মন্ত্রী মহাশয়, যে ফিনান্স বিল এনেছেন তার উপর আলোচনায় অংশ গ্রহণ করছি। মাননীয় মন্ত্রী যে বাজেট ২২ শে মার্চ এখানে পেস করেছিলেন সেই বাজেটে যে ট্যাক্স ছাড় দেওয়া বা নতুন ট্যাক্স বসানোর যে প্রস্তাব সেগুলিকে বিধিবদ্ধ করার জন্য এই ফিনান্স বিল আনা হয়েছে। এটা প্রত্যেকবারই আমরা পাস করি। এই ফিনান্স বিল নিয়ে আলোচনা করার আগে আমি একটা ব্যাপারে মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি, উনি বাজেট বক্তৃতায় বলেছিলেন যে যে কাজগুলি উনি করেছেন তার মধ্যে সেলস ট্যাক্সের ব্যাপারে এন্ট্রি ট্যাক্সের ব্যাপারে ১লা এপ্রিল ১৯৯৯ থেকে তুলে দিয়েছিলেন। আমরা তখন হাউসে একে সমর্থন জানিয়েছিলাম। আমরা বলেছিলাম এন্ট্রি ট্যাক্সের ফলে গাড়ি চলাচলের অসুবিধা হয়, জ্যাম হয়। উনি বলেছিলেন সেলস ট্যাক্স বাড়িয়ে এটা আদায় করে নেবেন। ১৯৯৫ সাল থেকে সেই এন্ট্রি ট্যাক্সের লোকেরা বসে আছে, তাদের কোনও কাজ নেই, অফিসগুলি অকুপায়েড হয়ে আছে, তাদের কোনও কাজ দেওয়া হয়নি। তাদের বলা হয়েছিল কেন্দ্রে যেমন আছে ডি আর আই ডায়রেক্টরেট অফ রেভিনিউ ইন্টেলিজেন্স তেমনি রাজ্য সরকার একটা রেভিনিউ ইন্টেলিজেন্স তৈরি করবেন। কিন্তু আজ পর্যন্ত এফেকটিভ স্টেপ

এই রেভিনিউ ইন্টেলিজেন্স ডিপার্টমেন্ট করার ব্যবস্থা নেওয়া হয়নি। তার আগে ছিল ব্যুরো অফ ইনভেস্টিগেশন, তারা কিছু কিছু কাজ করেন। মাননীয় মন্ত্রী কাছে জানতে চাইছি আপনি অক্ট্রয় তুলে দিলেন এদের মাহিনা দিতে হচ্ছে ম্যাসিভ খরচ হচ্ছে। এর কি অর্থ থাকতে পারে? অবিলম্বে উনি যেটা প্রস্তাব করেছিলেন রেভিনিউ ইন্টেলিজেন্স চালু করবেন, একটা ডায়রেক্টরেট হবে কি ব্যুরো হবে, যাই হোক সেটা অবিলম্বে করুন তার জন্য আমরা দাবি জানাচ্ছি।

দ্বিতীয়ত আমি ট্যাক্সের ব্যাপারে বলতে চাইছি এবং মোটামুটিভাবে ১৯৮৭ সালে থেকে অসীমবাবু এই বিধানসভায় আছেন এবং আমিও আছি। আমি প্রতিবারের ট্যাক্স প্রোপোজাল দেখছি। কিন্তু ১৯৯১ সাল থেকে একটা পরিবর্তন লক্ষ্য করছি। সেটা হচ্ছে তিনি মনমোহন সিং-এর লাইনে গেছেন তখন থেকে। তার মানে তখন থেকে মন্ত্রী ভাবা শুরু করলেন যে শিল্পকে উৎসাহ দিতে কি উপায়? উপায় কিছু কিছু জিনিসে এক্সাইজ ডিউটি ছাড় দেওয়া এবং কিছু কিছু জিনিসে এক্সাইজ ডিউটি চাপানো। এবং পরে যেহেতু এটা ইনডাইরেক্ট ট্যাক্স সেটাকে তুলে দিয়ে সেই ইন্ডাস্ট্রিকে এনকারেজ করার চেষ্টা করেছেন। এইভাবে কিছু ব্যালান্সের খেলা সব ফিন্যান্স মিনিস্টারকেই দেখাতে হয়, অসীমবাবু কনসিসটেন্টলি সেটা দেখিয়েছেন। কিন্তু আমার মনে হয়েছে উনি কোনও ব্রড ভিউ নিয়ে, একেবারে ব্রড হার্ট নিয়ে ট্যাক্স ছাড় দিতে পারেননি। উনি দিলেন ১ শতাংশ, দেড় শতাংশ ছাড়। এবং তার ফলে যে এফেক্ট চেয়েছেন, ইন্ডাস্ট্রিতে সত্যি সত্যি এনকারেজ হোক সেই এফেক্ট পাওয়া যাচ্ছে না। আপনি যদি এবারের বাজেট দেখেন, আমি বলি, ফিনান্স বিলে স্পেসিফিক প্রোপোজালে আসব। এবারের বাজেটে সাড়ে ৫০০ কমোডিটিসের উপর থেকে সারচার্জ, অ্যাডিশনাল সারচার্জ তুলে দিয়েছেন। তার মানে কত হয়? এক থেকে দেড় পারসেন্ট। উনি একজাম্পলও দিয়েছেন যে, সারচার্জ তুলে দেওয়ার ফলে যেগুলো ১১.৫ পারসেন্ট ছিল সেখানে ১০ পারসেন্ট হবে, যেখানে ১৭.২ পারসেন্ট ছিল সেখানে ১৫ পারসেন্ট হবে। তার মানে ম্যাকসিমাম ছাড় দিয়েছেন ২.২৫ পারসেন্ট, আর মিনিমাম দেড় শতাংশ। আমার বক্তব্য মাননীয় মন্ত্রীর কাছে, ছাড়তে হলে আরেকটু বড় হৃদয় নিয়ে ছাড়তে হবে। যে আইটেমগুলো ছেড়েছেন Fertilizer, cooking gas, rice, wheat, cement, baby food, soaps and detergent, tooth paste, radio television, electric bulb, tube light, battery, spices, biscuit, tyre and tube, computer, paint, non-ferrous metal, chemical sanitary ware, refrigerator, steel and aluminium furniture.

উনি বাজেটে ট্রেন্ড দেখাবার চেষ্টা করেছেন এবং বলেছেন কেন্দ্রীয় সরকার ফার্টিলাইজারের উপর ট্যাক্স বাড়িয়েছেন, ইউরিয়ার দাম বাড়িয়েছেন ১৫ শতাংশ। আমরা

তার নিন্দা করছি, করেছি। কিন্তু ছাড় দিতে হলে এত কম কেন? কুকিং গ্যাসের এক একটা সিলিন্ডার ৩০ টাকা বাড়ানো হয়েছে। কিন্তু আপনি ছাড় দিয়েছেন ১.৫ শতাংশ। কেন? ওনার সবটাই যে গরিব ঘেঁসা, গরিবদের ব্যবহার্য জিনিসে দাম কমিয়েছেন তা নয়। এটা নিশ্চয় উনি নিজেও স্বীকার করবেন। কিন্তু যারাই ব্যবহার করুন না কেন, ইন্ডাস্ট্রি যদি সাফিসিয়েন্টলি চলে—সেই রকম কমপিউটার, রেফ্রিজারেটর, প্রভৃতি আইটেমে ট্যাক্স কমিয়েছেন। এগুলো একেবারেই গরিব মানুষ ব্যবহার করে না। স্যার, উনি ৩৬টা কমোডিটিস ফ্লোররেটে নিয়ে গেছেন। এর মানে কি? অল ইন্ডিয়া চিফ মিনিস্টার কনফারেন্সে সিদ্ধান্ত হয়েছে কিছু জিনিসের একই ফ্লোররেট হবে, একই সেল ট্যাক্স হবে এবং এটা উনি প্রাকটিক্যালি আগেই ইন্ট্রোডিউস করে দিয়েছিলেন ৩৬টা কমোডিটিসে। Sewing machine, photographic goods, shaving set and safety razor blade, cutlery moulded furniture, brief case and suitcase, glass tumbler, ordinary water filter, imitation jewellery, synthetic fibre board and tailloring materials like zip, button etc.

ইত্যাদিতে ১২ থেকে ৮ শতাংশ করেছেন। স্টেনলেস স্টীল, বিড়ি পাতা, বরফ প্রভৃতিতে ১২ থেকে ৪ শতাংশ করেছেন। ৩৬টা জিনিসে আপনি এই রকম ছাড় দিয়েছেন। এখানে ছাড় দেওয়াটা আর একটু বোল্ড, কারণ অল ইন্ডিয়া প্যাটার্ন কনফার্ম করতে হয়েছে। অল ইন্ডিয়া প্যাটার্নের ফ্লোর রেট, ওর আগের ট্যাক্স রেটের চেয়ে কম। ফলে ১২ শতাংশ থেকে কমিয়ে ৪ শতাংশ করতে হয়েছে। তারপরে উনি আরও কিছু জিনিসে ট্যাক্স কমিয়েছেন এবং সেগুলো এন্টায়ারলি রাজ্যের জন্য কমিয়েছেন। ৩৬টা আইটেমকে অল ইন্ডিয়া লেভেলে নিয়ে গেছেন। তাছাড়াও ১১টা কমোডিটিকে ক্লোজ টু দি ফ্লোর রেট এ নিয়ে এসেছেন। বনস্পতির ক্ষেত্রে ৭ শতাংশ থেকে ৫ শতাংশ করেছেন। আগরবাতি বা ধূপের ক্ষেত্রেও কমিয়েছেন ৪ শতাংশ থেকে ২ শতাংশ। বনস্পতির ক্ষেত্রে যে ২ শতাংশ কমিয়েছেন, এটা যথেষ্ট নয়। কয়েকটা বনস্পতির ইউনিট বন্ধ হয়ে আছে। এতে তাদের কোনও উপকার বা রিলিফ হবে কিনা আমি জানি না! ব্লিচিং পাউডার ১২ থেকে ৫ শতাংশ করেছেন। ফ্লোর রেটের বাইরেও স্টেট গভর্নমেন্টের অনেক কমোডিটিতে কমিয়েছেন। হোসিয়ারিতে ব্যবহৃত কটন ইয়ার্নের ওপর সেলস ট্যাক্স তুলে দিয়েছেন। ট্রানজিস্টর ডায়োড, আই সি ইত্যাদির ক্ষেত্রে ৫ শতাংশের জায়গায় ৪ শতাংশ করেছেন। কলকাতার ম্যাডান স্ট্রীটে গেলে দেখবেন আই সি, ট্রানজিস্টর, ডায়োড, সব দিল্লি থেকে নিয়ে আসছে। ১ শতাংশ ট্যাক্স কমালেই আমরা দিল্লির সঙ্গে কমপিটিশন করতে পারব না। এর উৎপাদনের সঙ্গে বুদ্ধিবৃত্তি জড়িত। এটা একটা বুদ্ধিবৃত্তির ইন্ডাস্ট্রিস। এখানে আরও বেশি কমালে ভাল হত। এরফলে আমরা দেখছি যতটুক যা করা উচিত ছিল তা সাফিসিয়েন্টলি উনি করেননি। ওর সেট

অফের সুযোগ আছে এবং সেটা আরও কিছু কমোডিটিতে এক্সটেন্ড করেছেন। এরপরে সব চেয়ে বেশি যেটা কমিয়েছেন, ৩০০ কমোডিটি যেখানে জেনারেল রেট ট্যাক্স হয়, সেখানে উনি ১২ শতাংশ থেকে ১০ শতাংশ করেছেন—এর মধ্যে স্পেসিফায়েড নেই। একটা জিনিস আমার খুব আশ্চর্য লাগে—অসীমবাবু বাজেট বক্তৃতার যেগুলো ইনকনভিনিয়েন্ট সেগুলো মেনশন করেন না। অনেক দিন পরে গতবারে দেখেছিলাম এবং এবারেও দেখছি রাজ্যের পাবলিক সেক্টর আন্ডার টেকিং-এর কথা উনি মেনশন করেছেন। দু বছর আগে পর্যন্ত এ ক্ষেত্রে লসের কথা ১১ বছর ধরে উনি বলেননি। ইতিপূর্বেই একটা জিনিস করেছেন সেলস ট্যাক্স (অ্যামেন্ডমেন্ট) অ্যাক্ট বিল অনুমোদন করিয়ে নিয়েছেন। এবারে ওর বাজেট বক্তৃতার ট্যাক্স হার কমাবার ফলে ট্যাক্স সংগ্রহ কত কমবে তা লেখা নেই। মোট কত টাকার ট্যাক্স ছাড় দিচ্ছেন, যে কোনও কারণেই হোক সেই ফিগারটা লোককে জানাতে চান না বলেই বক্তৃতায় তা বলেননি। ট্যাক্স বাড়ছে মোটর গাড়ি, লটারির টিকিটের ওপর। এর মধ্যে দিয়ে ৫০ কোটি টাকা আয় বাড়াচ্ছেন। গাড়ির ক্ষেত্রে অন্য স্টেট থেকে আমাদের ট্যাক্স কম ছিল। এখন দেখছি ৫ শতাংশ থেকে একেবারে ১২ শতাংশের বাড়িয়ে দিলেন। আমার মনে হয় বিহার এখনও কমায়নি। তা যদি হয় তাহলে লোকে এখানে গাড়ি না কিনে বিহার থেকে গাড়ি কিনে আনবে। সুতরাং এটা আপনি একটু বলবেন। কারণ এ বিষয়ে আমার সন্দেহ রয়ে গেছে। লটারির টিকিটে বাড়িয়েছেন। লটারি তুলে দিলেই ভাল হয়। কিন্তু তুলবেন কি করে? রাজ্য নিজেই স্টেট লটারি চালান। তারপর এক্সাইস বেড়েছে ইন্ডিয়া মেড ফরেন লিকারের। এটা দু রকম আছে। একদম ইন্ডিয়া মেড ফরেন লিকার আবার বিদেশ থেকে নিয়ে এসে ব্লেন্ড করে এক রকম লিকার করা হয়। এই সব মিলিয়ে ৩২ কোটি টাকা এক্সাইস থেকে তুলছেন। এখানে একটু বলার আছে। কান্ট্রি স্পিরিটের ওপর ট্যাক্স বাড়াবার যে সুযোগ ছিল ইলেকশন ইয়ার বলে সেই সুযোগ আপনি নেননি। আপনি কান্ট্রি স্পিরিট, পচাইকে ডিসকারেজ করছেন না। সেটার হাতে দিচ্ছেন না। ঐ একটা জায়গা ছিল, যেখান থেকে কিছু ট্যাক্স তোলা যেত। স্যার শুনলে আশ্চর্য হয়ে যাবেন যেটা শুনছি, উপরন্তু মন্ত্রী পয়লা এপ্রিল থেকে ৪০টা পচাই-এর দোকানকে কান্ট্রি স্পিরিটে কনভার্ট করে দিচ্ছেন।

(এই সময় মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জিকে প্রেস গ্যালারির সঙ্গে কথা বলতে দেখা যায়।)

[4-40 — 4-50 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সৌগতবাবু একটু বসুন, সুব্রতবাবু, আপনি হাউসের মধ্যে দাঁড়িয়ে প্রেস গ্যালারির সঙ্গে কথা বলছেন। এটা করা যায় না। এসব আপনি করবেন

না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমাকে একটু বলতে দিন।

**Mr. Deputy Speaker :** No, No. what is this? Being a senior parliamentarian, why are you defying the dignity and decorum of the House? Mr. Roy please continue.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি যেটা বলছিলাম, মন্ত্রী মহাশয় যেটা করছেন সেটা হচ্ছে ১লা এপ্রিল থেকে উনি অনেক পচাই-এর দোকানকে কান্ট্রি স্পিরিটে লাইসেন্স দিয়ে দিচ্ছেন। অভিয়সলি সরকার চাইছে যে আরও বেশি টাকা এক্সাইজ থেকে আদায় করা হোক। পচাই ট্রাইব্যাল এলাকায় চলতো আর কান্ট্রি স্পিরিট সব জায়গাতেই চলে। কলকাতায় আমার নির্বাচনী কেন্দ্রেও এটা চলে। এখানে আরও বেশি কান্ট্রি স্পিরিটের লাইসেন্স দেওয়া মানে একজিসটিং ব্যবসাটা মার খাবে আবার লোকদেরও আরও বেশি হ্যাবিটটা বাড়বে। উনি বলেছেন উনি কান্ট্রি স্পিরিটের উপর ট্যাক্স বাড়াননি। তাহলে এটার কনজামশনটা ট্যাক্স বাড়িয়ে একটু কমাবেন এরকম কোনও চেষ্টা মন্ত্রীর নেই। স্যার, আপনি যদি বাজেট অ্যাট এ গ্লান্সটা দেখেন তাহলে দেখবেন যে কত টাকা আদায় করছেন। প্রতি বছর স্টেট এক্সাইজ থেকে উনি আদায় করছেন ৫১০ কোটি টাকা যেটা ৭ পারসেন্ট ওর এ বছরের বাজেটের। তাই আমি যেটা আপনার কাছে বলতে চাই উনি ৫০ প্লাস ৩২ তার মানে ৮২, আর ৮ কোটি টাকা উনি টি ভি, ভি সি আর এইসব কিছুর উপর ট্যাক্স বসিয়ে তুলছেন। মোট হচ্ছে ৯০ কোটি টাকা। তাহলে আমি অসীমবাবুর কাছে জানতে চাই উনি কত টাকা ছাড় দিলেন অ্যাকচুয়ালি। ওর ফর্দ দেখে মনে হবে বিরাট অঙ্কের টাকা উনি ছাড় দিয়েছেন যাতে ইন্ডাস্ট্রি বিরাটভাবে রিভাইভ হবে তা কিন্তু নয়। উনি গতবারে সেলস ট্যাক্স বসিয়েছিলেন ৩৬৩৭ কোটি টাকা। ওর উঠেছিল ৩৫শো কোটি টাকা। গতবারের যে সেলস ট্যাক্সের টার্গেট ছিল তাতে উনি পৌঁছাতে পারেননি। এবারে উনি সেটাকে আবার ৪৩শো কোটি টাকা করেছেন। তার মানে নিয়ারলি ৮শো কোটির মতন বাড়াচ্ছেন। ২২-২৩ পারসেন্ট উনি সেলস ট্যাক্সের আদায় বাড়াবেন বলছেন। ওর এমনিতে কালেকশন হচ্ছে ৯০ কোটি টাকা আর উনি বলছেন যে আমি কর আদায়কে আরও সুদৃঢ় করব। আপনাকে আমি বলব, আপনি সিরিয়াসলি বিচার করে দেখবেন এটা সম্ভব কিনা। তারপর মাননীয় মন্ত্রী মহাশয় যেটা বলেছেন তার মধ্যে কিছু ভাল জিনিস আছে। যেমন উনি বেঙ্গল সিনেমা হলে সার্ভিস চার্জ, অ্যাডিশনাল সার্ভিস চার্জ বাড়ানোর কথা বলেছেন। আবার ইলেক্ট্রিসিটি ডিউটি অ্যাক্ট, তার উনি অ্যাসেসমেন্টের আবার একটা সুযোগ দিয়েছেন। উনি এবারে একটা সুবিধা দিয়েছেন যে স্টেট professions Trades, Callings and Employment Act. এটা স্যার, বলি,

চাকরি যারা করেন তারা এই ট্যাক্সের খুব বিরোধী। জুট মিলের শ্রমিকদের থেকে এটা কাটা হয় এবং তারা বলে আগে কথা ছিল প্রফেশনাল ট্যাক্স কেটে বেকার ভাতা দেওয়া হবে। অশোক মিত্র এটা চালু করেছিলেন কিন্তু সেটা এখন কমবার লক্ষ্যণ নেই। উনি শুধু একটা সুবিধা দিয়েছেন যে তিন হাজার টাকার বেশি যারা প্রফেশনাল ট্যাক্স দেন তাদের আগে মাসে মাসে রিটার্ন দিতে হত, এখন তিন মাসে রিটার্ন দিলেও চলবে। উনি আরও বলেছেন, যারা তিন হাজার টাকা দেয় না তাদের একটা অ্যাসেসমেন্ট on the basis of randam selection একটা করে নতুন সিস্টেম করছেন। তাই উনি প্রফেশনাল ট্যাক্স থেকে টাকা আদায়ের জন্য টাকা আদায়ের রিটার্নটা দেবার সুবিধার জন্য অনেক কটা ব্যবস্থা করেছেন। উনি এন্টারটেনমেন্ট cum and amusement Tax-এর ব্যাপারে অ্যামেন্ডমেন্ট করেছেন। তাতে টু লেভি Tax on certain audio, visual or audio-visual entertainment. তার মানে টি ভি কলার টি ভি, ভি সি আর, ভি সি পি এগুলির উপর ট্যাক্স বসিয়েছেন। আমি আগেই বলেছি এর থেকে উনি ৮ কোটি টাকা আদায় করছেন। স্যার, সেম ব্যাপার যেটা উনি ওয়েস্ট বেঙ্গল সেলস ট্যাক্স অ্যাক্টে অ্যামেন্ড করেছেন তাতে আমি আগেই বলেছি, সেলস ট্যাক্স যেটা কেন্দ্রীয় সিদ্ধান্ত অনুযায়ী, সারা ভারতবর্ষের মুখ্যমন্ত্রীদের সিদ্ধান্ত অনুযায়ী হয়েছে সেগুলি উনি আগে এই হাউসে বিল এনে পাশ করিয়ে নিয়েছেন। তার ফলে এখানে খুব বেশি চেঞ্জ করেছেন। যেমন উনি বলেছেন, এখন ৫০ টাকাতে কোনও ক্যাশমেমো দিতে হবে না, ২০০ টাকার বেশি হলে ক্যাশ মেমো দিতে হবে। তারপর উনি পেনাল্টিটা আরও বাড়িয়েছেন। তাদের পেনাল্টি আরও বাড়িয়েছেন। যেমন এখানে অ্যাসেসিং অথরিটি কারও রেজিস্ট্রেশন ক্যান্সেল করতে পারবেন, তারপরে অ্যাসেসিং অথরিটি যেকোনও ডিলারের কাছে রিটার্ন চাইতে পারবেন, এইসব পাওয়ার উনি দিয়েছেন। এই সব নতুন জিনিস করেছেন কেন আমি জানি না। উনি বলেছেন যে, বাইরের কোনও সংস্থাকে ক্ষমতা দিচ্ছেন To empower the State Government to engage any person, firm or company to collect information regarding godown or warehouse of dealers or transporters and goods stored in such godown or warehouse.

একদিকে ওর অক্ট্রয়ের লোকগুলো বসে থাকে, বিরাট সেলস ট্যাক্স ডিপার্টমেন্ট, আবার উনি এখানে প্রাইভেট পার্টিকে পাওয়ার দিচ্ছেন। উনি ইচ্ছা করলে এনি পার্সন, ফার্ম অর কোম্পানি তাদের দায়িত্ব দিতে পারবেন। আমরা এর বিরোধিতা করছি। গভর্নমেন্টের যে মেশিনারি তাতে হবে না। আপনার সেলস ট্যাক্স মহারাষ্ট্রে ১০ হাজার কোটি টাকা আদায় করে। পশ্চিমবাংলায় সেলস ট্যাক্স বাড়াবার জায়গায় যে করাপশন, সেলস ট্যাক্স ডিপার্টমেন্টের নিচের বেঞ্চিগুলি পর্যন্ত ঘুষ খায়। একটা ডিক্লারেশন ফর্ম

আনতে গেলে ঘুষ দিতে হয়। তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া যায় না। ভিজিলেন্সে যথেষ্ট মামলা হচ্ছে না, অফিসাররা তাদের ক্লার্কদের উপরে কন্ট্রোল রাখতে পারছে না। তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি একথা বলতে চাই যে, সেলস ট্যাক্স রিলিফ দিলেও, সেলস ট্যাক্স আদায় ভাল ভাবে করতে হবে, করাপশন বন্ধ করতে হবে, তা নাহলে কিছুই হবে না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী প্রত্যুষ মুখার্জি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ফিনান্সিয়াল বিল ২০০০-২০০১ যা পেশ করা হয়েছে তার কারণ হচ্ছে বাজেটের যে কর কাঠামো, যে কর ইম্পোজ করা হচ্ছে বিভিন্ন কমোডিটিসের উপরে বা যেগুলি এক্সপোর্ট করা হচ্ছে বিভিন্ন খাতে, সেগুলিকে আইনে রূপ দেওয়া এবং তা যাতে দ্রুত কার্যকর হয়, আমাদের রাজ্যে সেই বিষয়টা একটা ফিনান্সিয়াল ডিসিপ্লিনের মধ্যে নিয়ে আসা। আজকে বিরোধী পক্ষের সদস্যরা আমাদের যে বাজেট প্রোপোজাল, তা যে কর স্ট্রাকচারের পরিবর্তন, সেই সম্পর্কে কিছু কথা এখানে উল্লেখ করেছেন। আমি এই সভায় বিশেষভাবে উল্লেখ করতে চাই যে, আপনারা জানেন, আজকে গোটা দেশের ক্ষেত্রে একটা ভয়াবহ, একটা অর্থনৈতিক বিশৃঙ্খলা চলছে। কেন্দ্রীয় সরকার যে বাজেট গত ২৯শে ফেব্রুয়ারি পেশ করেছেন তাতে ফিসকাল ডেফিসিট মারাত্মক আকার ধারণ করেছে। সাধারণভাবে যা হওয়া দরকার, টোটাল বাজেটে তা ৪ পারসেন্ট অতিক্রম করে যাচ্ছে ক্যাপিটাল গুডস-এর ক্ষেত্রে উন্নতি সংঘটিত হয়নি, ইনফ্লেশন মারাত্মক আকার ধারণ করেছে। এরকম কঠিন চরম বিশৃঙ্খলা যখন বিরাজ করছে তখন বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী বিচক্ষণতা এবং সাহসের সঙ্গে কর কাঠামো জনস্বার্থবাহী রূপে পেশ করেছেন। আমরা জানি, গতবার যে ১৬ কোটির ঘাটতি বাজেট দেখানো হয়েছিল, এবারে তিনি বাজেট বিবৃতিতে বলেছেন, সেটা অনেকটা কমাতে কর সংগ্রহের কথা বলে টোটাল প্ল্যান বাজেটের লক্ষ্যমাত্রায় পৌঁছানোর ক্ষেত্রে অনেকটাই সক্ষম হয়েছেন। তার ফলে আমরা দেখছি, ১১ কোটি টাকার বাজেট ঘাটতিতে সীমাবদ্ধ রাখতে পেরেছেন। সেলস ট্যাক্স বেশি সংগ্রহ করতে পারেননি সেটাও ঠিক নয়। কারণ, আমরা দেখছি বাজেট অ্যাট এ গ্লান্সে গতবার সেলস ট্যাক্স সংগ্রহের লক্ষ্যমাত্রা ছিল ৫৬৫৮ কোটি টাকা, কিন্তু কালেকশন তার থেকে ৭৯ কোটি টাকা বেশি হয়েছে। আজকে প্ল্যান বাজেটের লক্ষ্যমাত্রা শুধু ৩৩ শতাংশ নয়, ৩৫ শতাংশ বৃদ্ধি করা সম্ভব হয়েছে। এর আগে ওরা প্ল্যানের সাইজ এত কম কেন যা বলা হয়েছে তার জবাব মাননীয় অর্থমন্ত্রী দিয়েছেন। আমি শুধু একথা বলব, মাননীয় সদস্যের সবেতেই নেগেটিভ অ্যাটিচ্যুড। আজকে বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী বাজেটকে ডিসিপ্লিন ওয়েতে নিয়ে যাবার চেষ্টা করেছেন। অতিরিক্ত কর সংগ্রহের ক্ষেত্রে, ৫০ কোটি টাকা সংগ্রহ

করবার ক্ষেত্রে তিনি যেসব প্রস্তাব দিয়েছেন সেক্ষেত্রে বলা হয়েছে যে, মোটরগাড়ি, বা ওয়াইনে কর বাড়ানো হয়েছে কেন? বলা হয়েছে, লটারি কেন তুলে দেওয়া হচ্ছে না? সৌগতবাবু সবকিছু জানেন, তা সত্ত্বেও এমনভাবে কথার অবতারণা করেন, মনে হয় পজিটিভ কথা বলছেন। মোটর গাড়ি সেস ৫ পারসেন্ট ছিল। কিন্তু যেহেতু সর্বভারতীয় ফ্লোর রেট করবার কথা হয়েছে তারজন্য ১২ পারসেন্ট বাড়ানো হয়েছে। লটারির ক্ষেত্রে ১২ পারসেন্ট ছিল। এই লটারির বিষয়টা বর্তমানে সাধারণ কার্যকলাপের মধ্যে দাঁড়িয়ে গেছে। লটারিতে মানুষ অংশ গ্রহণ করছেন। তারজন্য লটারিকে লিগালাইজ করতে ব্যবস্থা নিয়েছেন তিনি। আজকে এক্সাইজ ডিউটি কিসের উপর বাড়ানো হয়েছে? বাড়ানো হয়েছে হুইস্কি, রাম, ব্রান্ডি ইত্যাদি মদের উপর এবং সেটা ১২ পারসেন্ট থেকে ২০ পারসেন্ট করা হয়েছে, যেভাবে ট্যাকসেশন করলে সাধারণ মানুষ রেহাই পেতে পারেন সেভাবেই তিনি সেটা করেছেন। আজকে তারা টিভি, ভি সি আর ভি সি পির ক্ষেত্রে বিরোধিতা করেননি, কিন্তু বলার ভঙ্গিটা এমন না হলেই ভাল হত। এক্ষেত্রে ৫ পারসেন্টের জায়গায় ২ পারসেন্ট করা হয়েছে। আজকে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে যে যে বিষয়গুলো জরুরি সেগুলো যথাযথভাবে কার্যকর করবার জন্য যে প্রস্তাব উনি করেছেন সেটা যথাযথ, তার জন্য একে সম্পূর্ণভাবে সমর্থন করছি।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি প্রথমেই এই ফিনান্স বিল সমর্থন করছি। আমি বুঝতে পারছি না বিরোধী পক্ষের এই বিলটাকে সমর্থন না করার কি আছে। আপনারা প্রস্তাবটা গ্রহণ করেছেন, তার তো এফেক্টটা তো দিতে হবে। সুতরাং বিরোধিতা করার কারণ আমি বুঝতে পারছি না। আমার কথা হল এই ফিনান্স বিলের মধ্যে দিয়ে বাজেট বক্তৃতার মধ্যে দিয়ে বিভিন্ন ট্যাক্সে তিনি ছাড় দিয়েছেন। অর্থমন্ত্রী নিত্য প্রয়োজনীয় জিনিসের উপর ছাড় দিয়েছেন। আবার কিছু কিছু জিনিসের উপর ছাড় দিয়েছেন, আমার ধারণা সেইগুলিতে ছাড় না দিলেই পারতেন। ভি ডি ও, কমপিউটার, রেফ্রিজারেটর এইগুলি সাধারণ মানুষ ব্যবহার করে না, যারা করে তারা ছাড়ের আশা করে না, না করেই তারা পেয়ে গেছে। আর একটা জিনিস এই বিলের মধ্যে এনেছেন সেটা হলে এই যে কর, তার এফেক্ট দিয়েছেন। জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি বা পৌরসভা এখানে ডেভেলপমেন্টের জন্য যে জিনিসগুলি লাগবে সেইগুলির উপর তিনি কর ছাড় দিয়েছেন। তার তো একটা এফেক্ট দিতে হবে। এই ফিনান্স বিলের মাধ্যমে এফেক্ট দেওয়া হয়। তারা কেন যে বিলটার বিরোধিতা করলেন সেটা আমি জানি না উনি সিঙ্গেল পয়েন্ট ট্যাক্স অনেক ছাড় দিয়েছেন। জেনারেলি টেডার্স যারা, যারা ব্যবসা বাণিজ্য করে তাদের সুবিধা হবে। তাকে তো একটা এফেক্ট দিতে হবে, সেটা দেওয়া হয়েছে। যারা এই সেলস ট্যাক্স দেন, এই ট্যাক্স সংগ্রহ এবং পেমেন্ট এই ব্যাপারটা সরলিকরণ করার চেষ্টা করেছেন। রেজিস্টার্ড এবং আনরেজিস্টার্ড ডিলারদের

মধ্যে লেনদেন সহজ করেছেন, বিভিন্ন রকম সুবিধা দেওয়া হয়েছে। কর ফাঁকি দেওয়ার ব্যাপারে আইন করবার চেষ্টা করেছেন। আমরা জানি সেলস ট্যাক্স সংগ্রহ বেড়ে যাচ্ছে। সেটাকে আরও বাড়ানো যায় কিনা তার জন্য কর ফাঁকি বন্ধ করার চেষ্টা করেছেন। আমাদের যে মূল সেলস ট্যাক্স, তার সংগ্রহের পরিমাণ বেড়ে যাচ্ছে। গত বারে বাজেট যেটা ধরা হয়েছিল তার থেকে সেটা বেড়েছে। আমাদের একমাত্র সোর্স হচ্ছে ট্যাক্স আদায়। সুতরাং সেই দিকে নজর রেখে কিছু কিছু জায়গায় সেটা বাড়াবার চেষ্টা করেছেন। যেমন মোটর গাড়ি, লটারির উপর কর বাড়িয়েছেন। আমি মনে করি এটা সঠিক হয়েছে। তার সঙ্গে তিনি ফরেন লিকার, রাম এই সমস্ত ক্ষেত্রে কর বাড়িয়েছেন। যথার্থই করেছেন। কান্ট্রি লিকারের উপর-বাড়ানো যেত, তিনি বাড়াতে পারতেন। এই যে করের প্রস্তাব, এই প্রস্তাবেরর পরিপ্রেক্ষিতেই এই বিল। এই ফিনান্স বিলের বাইরে এবং বাজেট সম্পর্কে একটা বিষয়ে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব। এই ফিনান্স বিলকে সমর্থন করে এই বিলের বাইরে একটা কথা বলছি। আমরা যে বাজেট দেখেছি তাতে—আজকে প্রশ্নোত্তর পর্বে এই কলকাতার জল নিকাশি নিয়ে আলোচনা হয়েছে—জল নিকাশি নিয়ে কোনও একটা আইটেম বা কোনও একটা অ্যাকাউন্ট দেখলাম না। এই জল নিকাশির বিষয়টা কোনও ডিপার্টমেন্টের বাজেটের মধ্যে আছে সেটা দেখতে পেলাম না; এই জল নিকাশি আইটেমটা সি এম ডি এ-র অন্তর্ভুক্ত নাকি ইরিগেশন বিভাগের সাথে অন্তর্ভুক্ত নাকি ফ্লাড কন্ট্রোল বিভাগের সঙ্গে যুক্ত সেটা দেখতে পেলাম না। এই জল নিকাশি একটা বড় সমস্যা হয়ে দাঁড়িয়েছে। এটা কি আরবান ডেভেলপমেন্টের সঙ্গে যুক্ত? কার কাছে যাব? জল নিকাশি নিয়ে একটা সমস্যা দেখা দিয়েছে, এর জন্য বিশেষ একটা বাজেট থাকা দরকার। বলা উচিত জল নিকাশি খাতে এত টাকা ধরা হল এই ভাবে একটা বাজেট তৈরি করা যায় কিনা সেটা নিয়ে চিন্তা করা দরকার। আগামীবার এটা থাকলে ভাল হয়। এই কথা বলে ফিনান্স বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল ফিনান্স বিল, ২০০০-এর সমর্থনে এবং মাননীয় বিরোধী সদস্য সৌগত রায় যে বক্তব্য রেখেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য আমি এখানে উপস্থাপন করছি। এই ফিনান্স বিলের মূল উদ্দেশ্য যেটা, সৌগতবাবু ঠিকই বলেছেন যে, বাজেট প্রস্তাবে যে কর হারের কথাগুলো বলা হয়েছে, যে কর বৃদ্ধির কথা বলা হয়েছে এবং কর ফাঁকির বিরুদ্ধে যে কথাগুলো বলা হয়েছে, সেগুলোকে আইনসিদ্ধ করার জন্যই এই ফিনান্স বিল। এই কাজগুলো করার পেছনে একটা উদ্দেশ্য কাজ করছে যা বাজেট বক্তব্যে রাখা হয়েছে। মূল দুটি

উদ্দেশ্য। এক মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি চেষ্টা করেছি এবারের বাজেটে ব্যাপকভাবে ৫৫০টি পণ্যের ওপরে যে কর, বিক্রয় কর আদায় করা হয়, প্রত্যেকটি ক্ষেত্রে কর হার কমিয়ে, কোথাও কোথাও তীক্ষ্নভাবে কমিয়ে আমাদের রাজ্যকে ব্যবসার ক্ষেত্রে এবং শিল্পের ক্ষেত্রে আরও আকর্ষণীয় করে তোলা যাতে কর্মসংস্থান বৃদ্ধি পায়। মূলত কর্মসংস্থান বৃদ্ধির দিকে লক্ষ্য রেখে এই কর হার আমরা করেছি। খুব সীমিত ক্ষেত্রে করবৃদ্ধি করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যেটুকু সময় দিয়েছেন তারমধ্যে একটি কথা মাননীয় সৌগত রায় যা বলেছেন, ১৯৯১ সাল থেকে উনি আমার বাজেটে নাকি মনমোহন সিংহের ছায়া দেখতে পাচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মনমোহন সিংহের সময় থেকে কেন্দ্রীয় বাজেট বর্তমানে যা পেশ করা হয়েছে তার একটা মূল আছে। তা হচ্ছে, বিদেশ থেকে আনা পণ্যগুলোর আমদানি শুল্ক কমানো এবং দেশি শিল্পের ওপরে শুল্ক বৃদ্ধি করা। অর্থাৎ বিদেশি শিল্পকে ঢুকতে দাও, দেশি শিল্পের ওপর কর বৃদ্ধি কর। এবারে ১৩০০ কোটি টাকা শুল্ক কমানো হয়েছে এবং ৩২০০ কোটি টাকা উৎপাদন শুল্ক বৃদ্ধি করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মনমোহন সিং থেকে শুরু করে বর্তমান অর্থমন্ত্রী যশোবন্ত সিং যে বাজেট করেছেন, তার সঙ্গে আমাদের বাজেটের পার্থক্য আছে। ওরা দেশে যে যে জায়গায় উৎপাদন শুল্ক বাড়িয়েছেন প্রত্যেকটি ক্ষেত্রে আমরা কমিয়েছি। ওরা বাড়িয়েছেন, আমরা কমিয়েছি দেশের স্বার্থে। সুতরাং আমাদের বাজেট একেবারেই ভিন্ন। আমার মনে হয়, সৌগতবাবু জানেন, তাই সাধারণভাবে, মৃদুভাবে প্রতিবাদ করেছেন। কি কি ভাবে বাড়িয়েছি এবং কমিয়েছি—অন্য রাজ্যে আছে সারচার্জ, অ্যাডিশনাল সারচার্জ। তারা কমাননি। আমরা প্রত্যেকটি ক্ষেত্রে সারচার্জ কমিয়েছি। সর্বভারতীয় ক্ষেত্রে বিক্রয় কর বেঁধে দেওয়া হয়েছে, এতে তার কোনও যোগ নেই। ৫৫০টি ক্ষেত্রে আমরা কমিয়েছি। মাননীয় সৌগতবাবু বলেছেন, আপনি খুব কম কমাচ্ছেন না। মূল আমরা যেগুলো কমিয়েছি, যেগুলো ১৫ শতাংশ ছিল, ২.২৫ শতাংশ তারসঙ্গে যোগ করে ১৭.২৫ শতাংশ, এটাকে কমিয়েছি। ২.২৫ শতাংশ কমানো হয়েছে। ১৫ শতাংশ কমিয়েছি যথেষ্ট কমিয়েছি। এরমধ্যে সিমেন্ট পড়ে যাচ্ছে। সার, রান্নার গ্যাস, চাল গম, বেবিফুড সবগুলো পড়ে যাচ্ছে। দ্বিতীয়ত একটা কথা উনি বলেছেন যে, ন্যূনতম হার যা আছে, আমরা একইভাবে আদায় করছি ৫৫০টি পণ্যে। সর্বভারতীয় যে সিদ্ধান্ত হয়েছে, ২০৫টি পণ্য সীমা ধরে ধরে বেঁধে দেওয়া হয়েছে। তারমানে কোথাও নিচে যেতে পারবেন না, ওপরে যেতে পারবেন। ২০৫টি মধ্যে ১৪৬টি ক্ষেত্রে কর হার আমরা একেবারে নিম্নতম হারে নামিয়ে রেখেছিলাম। এবারে বাকি থাকল যে ৫৯টি তার থেকে এবারে ৩৬টি নিম্ন সীমায় কমালাম। বাকিগুলোর ক্ষেত্রে নিম্ন সীমার খুব কাছাকাছি ক্লোজ ব্রেন্ডেডে নিয়ে এলাম। যা বললাম তাতে আমার হিসাবে ৮৮ শতাংশের ক্ষেত্রে সমান, আর বাকি ১২ শতাংশ ক্ষেত্রে একেবারে কাছাকাছি। আমাদের এখানে যে খবর

তাতে ভারতবর্ষের আর কোনও রাজ্যে তা করতে পারেনি এটা আমি মনে করছি। আর বিক্রয় করের দিক থেকে সবচেয়ে আকর্ষণীয় ঘটনা হল যে, এই ব্যাপারে আপনারা বললেন যে এতে তো বেশি কর কমাননি। এই প্রসঙ্গে বলি যে, আমি প্রথম পদক্ষেপেই স্টেনলেস স্টীলে ১২ শতাংশ থেকে ৪ শতাংশ কমিয়ে এনেছি। চিকিৎসার যন্ত্রপাতি, যেটা কেন্দ্রীয় সরকার বাড়িয়ে দিয়েছিল, তাতে ৮ শতাংশ কমানো হয়েছে। এনামেল বাসনে শূন্য করে দেওয়া হয়েছে। দেশলাই ইত্যাদির ক্ষেত্রে ৪ থেকে শূন্য করা হয়েছে। তৃতীয় পদক্ষেপ হোসিয়ারির ক্ষেত্রে। আপনাদের কেউ কেউ বললেন হোসিয়ারি ক্ষেত্রে কর কমাননি। হোসিয়ারির ক্ষেত্রে কেউ কমাননি কিন্তু আমি হোসিয়ারি ব্যাপারে সিদ্ধান্ত নিলাম যে, হোসিয়ারির উপাদান হিসাবে যে সুতো আসে তার করের হার ৪ থেকে শূন্য করে দেওয়া হবে। চা, বীজ, জাতীয় ক্ষেত্রেও শূন্য করা হয়েছে। যেগুলো বাইরে এক্সপোর্ট করা হচ্ছে বিভিন্ন ধরনের রত্ন, তার উপরেও সেলস ট্যাক্স শূন্য করা হয়েছে। এটাতেও কি বেশি কমানো দেখতে পেলেন না? সেট আপের ক্ষেত্রে একাধিক উৎপাদিত শিল্প যেমন ফ্যানের ক্ষেত্রে ডবল পয়েন্ট ছিল সেটা সিঙ্গল পয়েন্টে করা হয়েছে। এবং এছাড়া ১১টি পণ্যের ক্ষেত্রে, গুরুত্বপূর্ণ পণ্য, সেখানেও ৭ থেকে ৫ করা হয়েছে। তারপরে ফ্লোর রেট ওকে নিচে নামানো যায় না কিন্তু ব্লিচিং পাউডার তাতেও কমানো হয়েছে। এটা আমাদের রাজ্যে খুবই গুরুত্বপূর্ণ জিনিস। লজেন্স, বিস্কুট এগুলোর ক্ষেত্রেও কমানো হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই জেনারেল রেটের ক্ষেত্রে সাধারণত কোনও রাজ্যই স্পর্শ করতে সাহস পায়নি কিন্তু আমরা ৩০০টি পণ্যের ক্ষেত্রে ১২ থেকে ১০ শতাংশ কমিয়েছি। কেন্দ্রীয় সরকার যে পণ্যগুলোর দাম বাড়িয়েছিল মনমোহন সিংয়ের মত অনুযায়ী—যেমন বিদেশি উৎপাদকদের সুবিধার জন্য আমদানির শুল্ক কমিয়ে দেশিয় উৎপাদকের ক্ষেত্রে এসব বাড়ালেন। সেখানে লজেন্স, সার, ওযুধ এবং মেডিক্যাল ইক্যুইপমেন্টস এর ক্ষেত্রে ওরা বাড়িয়েছেন আর আমরা কমিয়েছি। এর থেকে ভিন্ন পথ তাই, আর আমরা বৃদ্ধি করেছি এরপরে গাড়ির ক্ষেত্রে এবং লটারির টিকিট, টি ভি ইত্যাদির ক্ষেত্রে। মাননীয় সদস্য অমরবাবু যেটা বললেন তাতে বলতে হচ্ছে যে, কোনও কোনও ক্ষেত্রে আপাতদৃষ্টিতে যেগুলো নিত্যপ্রয়োজনীয় নয় সেগুলোকেও কমাতে হয়েছে, সেটা না করলে ব্যবসা যে ভিন্নমুখী হয়ে যায়। এবং শেষ পর্যন্ত এতেও এমপ্লয়মেন্ট জেনারেশন কমে যায়। সেইজন্য জ্ঞানত কমিয়েছি। মাননীয় সৌগতবাবু কোথায় চলে গেলেন, উনি একটা কথা বললেন যে, আপনারা সব করেছেন কিন্তু কান্ট্রি লিকার, দেশি মদে কিছু করলেন না। আপনারা তো আসল জায়গায় কিছু করলেন না এইরকম ৬,৭টি বাক্য বললেন। উনি যে বিতর্কে অংশগ্রহণ করেছিলেন সেই বিতর্কে আমি বলে দিয়েছিলাম যে, এটা অর্ডিন্যান্সের ক্ষেত্রে এই ছিল বিক্রয় করের হার দেশি মদের ক্ষেত্রে ছিল শূন্য, আমরা সেটাকে ২০ শতাংশ করছি। সব থেকে বেশি বৃদ্ধি হয়েছে দেশি মদের উপরে

বিক্রয় করের হার। সবচেয়ে বেশি এটাতে বৃদ্ধি হল। বস্তুত পাটিগণিতিক নিয়মে শূন্য থেকে ২০ শতাংশ বৃদ্ধি, সবচেয়ে বড় আকারে বৃদ্ধি। আর বাকিগুলো যে ছিল কর ফাঁকির হার, সেক্ষেত্রেও কর যেগুলো ফাঁকি হয় সেটাও রোধ করার বিশেষ পদক্ষেপ আমরা গ্রহণ করেছি। এই মূল পদক্ষেপগুলো কি, ওই মূল পদক্ষেপগুলো হচ্ছে যে,

(এই সময়ে সৌগত রায় কক্ষে আবার ঢোকেন।)

[5-10 — 5-20 p.m.]

মাননীয় সৌগতবাবু ওই সময়ে যদি ইন ট্রানসিট থেকে থাকেন ঘরে তাহলে ঠিক আছে, কিন্তু যদি না থাকেন তাহলে বলছি যে, আপনার মূল প্রতিপাদ্য বিষয় ছিল যে আপনারা তো সবই করেছেন, দেশি মদকে ছাড় দিয়েছেন কেন? দেশীয় মদের বিক্রয় করের হার ছিল শূন্য। আমরা যে দৃষ্টি অর্ডিন্যান্স পাস করেছি আপনি সেই বিতর্কে অংশ গ্রহণ করেছেন, তাতে শূন্য থেকে ২০ শতাংশ করেছি। সবচেয়ে বেশি বৃদ্ধি যদি কোনও একটি পণ্যে করে থাকি সেটা কিন্তু কান্ট্রি লিকারের উপরে। এটা আপনার জ্ঞাতার্থে জানালাম। একটা কমোডিটি গ্রুপ তার থেকে বেশি বৃদ্ধি হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একজন কর ফাঁকি রোধের ক্ষেত্রে কি ব্যবস্থা নিচ্ছি জানতে চেয়েছেন, আরেকজন জানতে চেয়েছেন এই যে সব ছাড় ফাড় দিলেন তাতে কি হল? আমি খুব নির্দিষ্টভাবে লিখেছি ৫.১৩ পরিচ্ছেদে—আমার একটা অদ্ভুত অভিজ্ঞতা গত বছরে হয়েছে সেটা বলেই আমি শেষ করব। আমি কর ফাঁকি রোধ করার ক্ষেত্রে এইবাব কিন্তু আপনি লক্ষ্য করেছেন, দেখবেন ক্লজ ৯ এর ৮,৯টি সাব ক্লজ আছে—সেখানে বিক্রয় কর তো একটা জিনিস বিক্রির উপর সেখানে একটা বিক্রি মানে—রাজ্যে উৎপাদন হয়েছে, কিম্বা অন্য রাজ্যের থেকে এসেছে অথবা রাজ্যেই স্টক ছিল—সেটায় কমেছে। অথচ রাজ্যে যে স্টক ছিল সেটা কমছে, আমাকে ৪টে জায়গা কিন্তু দেখতে হবে। প্রথমত ক্যাশ মেমো এটা খুব কড়াভাবে ধরার চেষ্টা করছি, একেবারে ক্যাশ রেজিস্ট্রার পর্যন্ত গিয়ে। কিন্তু সেটা একটি মাত্র জায়গায়। দ্বিতীয়ত যেখানে উৎপন্ন হচ্ছে রাজ্যের মধ্যে, সেটা নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করেছি, যেহেতু ওরা প্রোডাকশন এক্সাইজ এর তথ্যগুলি পান, সেটা আমরা চাইছি, আমাদের কমপিউটার সিস্টেমে সেই সমস্ত তথ্য আমরা চাইছি। আমাদের কমপিউটার সিস্টেমে এটাকে ফিড করতে শুরু করেছি। বাইরের রাজ্য থেকে যে পণ্য প্রবেশ করছে, অন্য কোনও রাজ্য এখনও করতে পারেনি, যে ট্রাকটা ঢুকছে তার পণ্যগুলি পর্যন্ত আমরা ভি-স্যাট দিয়ে সমস্ত পণ্যের হিসাব নিচ্ছি আর আপনি যেটা জিজ্ঞাসা করেছেন আমরা কিন্তু গুদামে যাব, একটা জি আই সিস্টেমে হবে, কলকাতা হাওড়ার জন্য, এটা আমরা কমপ্লিট করেছি, ওয়ার্ড ধরে ধরে, জি আই সিস্টেমে প্রত্যেকটি ওয়ার্ডে যাব, কতকগুলি গুদাম জানা আর কতকগুলি গুদাম না জানা

আছে সবগুলি আমরা দেখব তার মধ্যে প্রবেশ করে আমাদের দেখতে হবে। এখানে আমরা বলেছি, অন্য সংস্থা অর্থাৎ সি এম ডি এ কে ব্যবহার করছি। আপনি এক্ষেত্রে বলেছেন যারা বিক্রয় কর এর সঙ্গে যুক্ত ছিলেন এই কথা ঠিক দেরি হয়েছে কিন্তু আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি আবগারি দপ্তর এবং জেলা পরিকল্পনা কমিটির সঙ্গে কথা বলে অনেকগুলি তথ্য আমাদের জানতে হয়। ঐগুলি আমরা করতে পেরেছি। অনেক অসুবিধা হয়েছে কোনও দপ্তর নিতে চাইছে না। খোলাখুলি বলছি, মাহিনার দিক থেকে কারুর ক্ষতি হয়নি, সব বেতন বৃদ্ধি হয়েছে। এবারে করতে দেরি হয়েছে। কিন্তু কাজটা হয়েছে। সর্বশেষে বলছি, গত বছরের ৫৫৫টি পণ্যের মধ্যে ৫২০টি পণ্যের ক্ষেত্রে বহু পরিলক্ষিত কর এর থেকে প্রথম পর্যায়ে কর এ নিয়ে আসি, এটা কিন্তু খুব কম নয়। গড়ে ৫.৮ শতাংশ করের হার কমে গেল। তখন আমি একটি কথা বলেছিলাম যে কর হার কমল, আমরা গতবারে ৫৫৫টি পণ্য ধরে ধরে করেছি, কোনও পণ্যের কর হার কমলে প্রদানের প্রাইজটা বৃদ্ধি পায়। যেখানে ৫-৬ জন রেজিস্টার্ড ডিলার আছে, তারা কি করছে আমরা জানি। সেখানে কর হার কমলে কিন্তু কর আদায় কমে যাবে। কিন্তু যেখানে আপনার ২০ হাজার ডিলার, সেখানে যদি আপনার কর হার কমানোর প্রবণতা বৃদ্ধি পায়, আমরা ধরে ধরে রেভিনিউ ইলাসটিসিটি অফ ট্যাক্স রেট বার করেছি, গত বছরে এত কমানোর পরে, আমি খোলাখুলি বলছি যে আমাদের কিন্তু কর আদায় বৃদ্ধি পেল বস্তুত ১০ শতাংশের বেশি হারে, ভারতবর্ষে যে হারে বেড়েছে তার থেকে বেশি হারে। তার জন্য আমি একটু আস্থা সাধারণ ব্যবসায়ীদের উপর রাখছি। এটা করে যদি কোনও কারণে সেখানে ব্যতিক্রমী হয় তাহলে আমাকে ভিন্ন পথ নিতে হবে। ওরা কিন্তু আস্থা গতবারে রেখেছেন। সেটা রাখায় আমি বলছি এই যে কর ফাঁকি রোধের ব্যবস্থা নেওয়া এই ব্যাপারে খোলাখুলি আমি আপনাদের বলছি, প্রত্যেকটি বণিকসভা পর্যন্ত যদি কোথাও দেখেন যে কোথাও কেউ অন্যায় আচরণ করেছেন, ঘুষ চাইছেন বা কিছু করছেন দয়া করে যদি আপনার সেই সময় থাকে, নামটা জানালে আপনার কেউ অন্যায়ভাবে পরে ক্ষতি করে দেবে, সেখানে নামধাম কিছু জানানোর দরকার নেই। আপনি ওই বণিকসভার প্যাডে অথবা একটা কাগজে অমুক অমুক জায়গায় এই সময়ে যে নীতি আপনি বলেছিলেন, সেই অনুযায়ী কাজ হচ্ছে না। এটুকু জানিয়ে দেবেন। আমি একটু আগে বেআইনি মদের ঠেক ভাঙার ব্যাপারে যেটা বললাম যদি দয়া করে জানান, আমি প্রত্যেকটি কেস ধরে ধরে তাহলে দেখি। আমার খারাপ লাগে যখন এর পরে কেসগুলি আসে না। দয়া করে আমাকে এই সাহায্যটা করুন। এইসব নিয়ে আমরা কর আদায়টা বাড়াব, বাড়াব, বাড়াব। অধ্যক্ষ মহাশয়, আমি যে ৯০ কোটি অতিরিক্ত কর ভাগ করেছি, এটা নিয়ে আমি আবার বলছি আমি একটা ঝুঁকি নিচ্ছি, এবারে এত ব্যাপকভাবে কর হার কমানো আমরা আগে কখনও করিনি এটা কম নয়; ব্যাপকহারে

এটা একটাই কারণ, এই জায়গাটায় ব্যবসায়ীদের শিল্পের আকর্ষণ কেন্দ্র হয়ে কর্মসংস্থানের বৃদ্ধি হোক। কিছুটা পরীক্ষা ঝুঁকি নিয়ে করছি। আপনাদের সহযোগিতা আশা করি পাব। এই কথা বলে আমি দি ওয়েস্ট বেঙ্গল ফিনান্স বিল, ২০০০ উপর আমার সমর্থন রাখছি। এছাড়া কিছু কিছু প্রস্তাব আমার কাছে এসেছে, এটা ফিনান্স বিল-এ নথিভুক্ত নয়। যেখানে নোটিফিকেশন দিয়ে করার সুযোগ আছে, আমি এর পরে আপনাদের যদি কোনও বক্তব্য থাকে, আপনারা যা রেখেছেন সেটা বিচার করে, আপনাদের সঙ্গে কথা বলে, যা পদক্ষেপ নেওয়ার প্রয়োজন সেটা নেব।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Finance Bill, 2000 be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 10

The question that clauses 1 to 10 do stand part of the Bill, was then put and agreed to.

### PREAMBLE

The question that the Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Finance Bill, 2000 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় প্রবোধচন্দ্র সিন্‌হার ১৬৯-র একটা মোশন সার্কুলেট করা হয়েছে। সরকার পক্ষে যে কোনও মন্ত্রী বা মেম্বার এই প্রস্তাব আনতে পারেন। আপনারা ইমিডিয়েট এই প্রস্তাবটা এনে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন করতে চাইছেন। এই ব্যাপারে শুধু উত্তরবঙ্গের মানুষ নয়, দক্ষিণবঙ্গের মানুষও এগিয়ে এসেছে। এই নিয়ে আপনাদের দলের মধ্যে বিক্ষোভও হচ্ছে। এই রকম একটা রেজলিউশন নিয়ে এসে ভন্ডামির আশ্রয় নেওয়া হচ্ছে, সরকার মানুষকে ধাপ্পা দেওয়ার চেষ্টা করছে। ১৭০ নম্বর রুলে বলছে এই প্রস্তাব আনতে গেলে কতগুলো ফলোয়িং কন্ডিশন স্যাটিসফাই করতে হয়। It shall not contain arguments. এখানে কোনও যুক্তি দেওয়া যাবে না। এখানে রাজ্য সরকারের একজন মন্ত্রী রাজ্য সরকারের কাছে

প্রস্তাব দিচ্ছে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন করা হোক। এই রকম প্রস্তাব নিয়ে এসে সভায় আলোচনার কোনও দরকার নেই। এই হাউস যদি এটা পাশ নাও করে, তাহলেও সরকার উন্নয়ন পর্ষদ গঠন করতে পারেন। এই প্রস্তাব পাস হলে বা উন্নয়ন পর্ষদ গঠন হলে ওখানকার উন্নয়ন হবে তা নয়। মাননীয় মন্ত্রী মহাশয় এই রকম অনেক প্রস্তাব নিয়ে এসেছেন এবং তা পাসও হয়েছে, কিন্তু কার্যকর হচ্ছে না। একটা যুক্তি দিয়ে প্রস্তাবটাকে খাড়া করলে সেটা অ্যাডমিসিবিল হয়। এখানে আমরা বিরোধিতা করলে লোকের কাছে গিয়ে বললেন কংগ্রেস উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদে বাধা দিয়েছে। আমরা উন্নয়ন পর্ষদ গঠনের বিরোধিতা করছি না। আপনি ১৭০ নম্বর অনুচ্ছেদ পড়ুন, এখানে যে আরগুমেন্ট আছে, দেখুন। তাই আমি সরকারকে অনুরোধ করছি একটা বিল নিয়ে আসুন, এই রকম প্রস্তাব আনার কোনও দরকার নেই।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ব্যাপারটা একটু গুরুত্ব দিয়ে বিবেচনা করবেন বলে আশা করি। এখানে এই রেজলিউশন পাস অথবা ফেলের মধ্যে দিয়ে সরকারের পতন হবে না, কোনও ব্যাপার হবে না। কিন্তু সাধারণভাবে মেজ প্র্যাকটিস এবং কাউল অ্যান্ড শাকদারে ক্যাটাগরিকালি বলা হয়েছে রেজিলিউশন ১৬৯ ইনডিভিজুয়াল মেম্বার নিয়ে আসার বিষয়টা। এটা এক রকম ব্যাপার, কিন্তু মন্ত্রী মহাশয় আনাতে তার গুরুত্ব এবং ব্যাপারটা আলাদা। সাধারণভাবে লোকসভায় মন্ত্রী যেভাবে রেজলিউশন নিয়ে আসেন, সেটা হচ্ছে ইন্টারন্যাশনাল ট্রিটির ক্ষেত্রে।

**মিঃ স্পিকার :** আপনি ১৬৯ রুলসটা পড়ুন।

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, আপনি দেখুন এর গুরুত্ব কোথায়। স্যার, কাউল অ্যান্ড শকদার দেখবেন—মন্ত্রী ইন্টারন্যাশনাল ট্রিটির ক্ষেত্রে এটা নিয়ে আসেন। আমি ১৬৯ রুলসটা পড়ে দিচ্ছি Subject to the Provision of these rules, a member or a Minister may move a resolution relating to a matter of general public interest.

[5-20 — 5-30 p.m.]

**মিঃ স্পিকার :** আর কিছু মেম্বার এবং মিনিস্টারের মধ্যে পার্থক্য লেখা নেই? আপনি বসুন।

**শ্রী সুব্রত মুখার্জি :** যদি আপনার বইতে অন্য কিছু লেখা থাকে, সেটা জানি না। যদি এই বইটা আপনার বই হয়, তাহলে এর বেশি কিছু লেখা নেই। আপনাদের জাগলারির সীমা নেই। আমি যেটা বলতে চাইছি—আপনি দেখুন কাউল অ্যান্ড শকদার

রেজলিউশনগুলি লেখা আছে ৫৮৭ পাতায় এবং ৫৮৮ পাতায় সেখানে সমস্ত জায়গাতে স্ট্যাটুটারি রেজলিউশনের ক্ষেত্রে সব জায়গাতেই অত্যাধিক গুরুত্বপূর্ণ ব্যাপার নাহলে মিনিস্টার এই ১৬৯ রেজলিউশন আনেন না। একটা ইন্টারন্যাশনাল ট্রিটির ক্ষেত্রে রেজলিউশন নিয়ে আসেত হয়, বা একটা যুদ্ধকালীন ব্যাপারে রেজলিউশন নিয়ে আসতে হবে। একটা খুবই গুরুত্বপূর্ণ ব্যাপারেই এবং আন্তর্জাতিক পর্যায়েই বিশ্বের ব্যাপারে এই ১৬৯ ইন্ডিভিজুয়াল মেম্বার আনতে পারেন। কিন্তু মন্ত্রী আনেন না। এখানে কি ঘটল যে, ক্যাবিনেটে পাস করালেন না? আপনি একজন পরিষদীয় মন্ত্রী রেজলিউশন ১৬৯ নিয়ে এলেন। হোয়াট ইজ দ্য পারপাস? সবচেয়ে বড় জিনিস হচ্ছে আপনি যদি অ্যাপ্রুভ করেন, প্রথমেই ক্যাটাগরিকালি পড়ে আমাকে বলবেন যে, আপনার পারপাস কি? আমরা জানি কি পারপাস। ন্যারো পলিটিক্যাল ইন্টারেস্ট। এটাই হচ্ছে আপনার পারপাস। আপনি জানেন যে, আগামীদিনে ওখানে নির্বাচন হচ্ছে। আর ওই কমলবাবু নতুন এসেছেন, মন্ত্রী করতে পারেন নি, উনি একটু আবদার করেছেন, সেটাকে দিতে হবে। আমি বলছি এটা সম্পূর্ণ রাজনৈতিক স্বার্থেই এটা করা হয়েছে। ইট ইজ এ ব্যাড প্রিসিডেন্ট। ইট ইজ অ্যান ওর্স টেস্ট। আপনি আইন নিয়ে আসবেন বিল নিয়ে আসুন? বিলটা দরকার হলে সিলেক্ট কমিটিতে পাঠান? জনমত যাচাই হোক। তারপর ওটা করুন। আপনি দেখুন দার্জিলিং হিল এলাকায় কয়েক বছর ধরে কি রক্তক্ষয়ী সংগ্রাম হল। তারপর স্ট্যাটুটারি পাওয়ার দিয়ে স্বায়ত্বশাসন ক্ষমতা দেওয়া হল। আর এখানে যেহেতু শান্তিপ্রিয় নাগরিক, প্লেন এলাকার লোক, তাদের জন্য কোনও ক্ষমতা না দিয়ে শুধুমাত্র একটা উন্নয়ন পর্যদ গঠন করে ছেড়ে দিচ্ছেন? এর মানে কি? It further provocation to the Kamtapuri, it is further provocation for blood-shed riot. আপনি স্ট্যাটুটারি পাওয়ার দেবেন না? ১৬৯ যে রেজলিউশন মন্ত্রী তরফ থেকে আনা হয়েছে, ডিপার্টমেন্ট এটা দেখুক, ১৬৯ রেজলিউশনের অপব্যবহার হবে কেন? লেট ইট গো ব্যাক টু দি ক্যাবিনেট। আমরা তাই চাইছি যে এর উপর বিল আনুন, নিয়ে এসে সিলেক্ট কমিটিতে যাক আমাদের সেখানে বক্তব্য আছে। পাবলিকের কাছে আলোচনার ভিত্তিতে বেরিয়ে আসুক উত্তরবঙ্গের উন্নয়নের জন্য কি করা দরকার। ১৬৯ যে রেজলিউশন আনা হয়েছে আমি তার তীব্র আপত্তি করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি বলছি যে সেদিন পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্যদের উপর একটা রেজলিউশন পাস করেছিলেন সেখানে এইরকম উত্তরবঙ্গের মতো দাবি নেই কিন্তু আমরা তখনও বলেছিলাম যে ঝাড়খন্ড আটোনমাস কাউন্সিল যে রকম আছে সে রকম দরকার। আমরা এই হাউসে দেখেছি গোর্খাদের জন্য অ্যাকর্ড হয়েছে, তারপর ডি জি এইচ সি বিল পাস হয়েছে। আমি জানি না রেজলিউশন ১৬৯ আনার কি দরকার ছিল। আমি একটা অন্য বিষয় বলছি, লিস্ট অব বিজনেসে ১৯ নম্বর পাতায় রেজলিউশন

আন্ডার ১৬০ উত্তরবঙ্গ পর্ষদ করা প্রয়োজন বলে যে তফসিল দিয়েছে, যে সিডিউল দিয়েছে, পরে লিখেছে, এর মধ্যে বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর, বীরভূম, বর্ধমান—গভর্নমেন্ট কতটা সিরিয়াস যে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ আগের দিন পশ্চিমাঞ্চল শিডিউলের সঙ্গে যুক্ত করে দিয়েছে।

**Mr. Speaker :** Mr. Roy, you have missed it. Its a printing mistake of the Assembly Secretariat not of the Government.

**শ্রী সৌগত রায় ঃ** আমি অন্য কথা বলছি। আমি বলছি যে উত্তরবঙ্গের জন্য যদি করেছেন তাহলে ব্লকগুলো স্পেসিফাই সব জেলার জন্য সব ব্লক করে দিতে পারতেন, তাহলে তো কনফিউশন থাকত না।

**মিঃ স্পিকার ঃ** আপনি ডিবেটে চলে যাচ্ছেন। এটা পয়েন্ট অব অর্ডার নয়। Hon'ble Member, Shri Abdul Mannan and Shri Subrata Mukhejee have raised a point of order stating that under Rule 169, this sort of Resolution cannot be moved. They have drawn my attention to Kaul and Shakdher also. I am reading from Kaul and Shakdher. Page 549-3rd Edition. "A Member or a Minister may, subject to the Rules, move a Resolution in Lok Sabha to a matter of general Public interest. Resolution may broadly be divided into three categories.

Resolution which are more expression of opinion of the House : Since the purpose of such Resolution is merely to obtain an expression of opinion of the House, the Goverment is not bound, as a convention to give effect to opinions expressed in these Resolutions. It entirely rests on the direction of the Government whether or not to take action suggested in such Resolution."

Now, I am coming to the second type of Resolution. It is move relevant here. I quote, "Resolution which have statutory effect. The notice of a statutory Resolution is given in pursuance of a provision in the Constitution or an Act of Parliament. Such a Resolution, if adopted is binding on the Government and has the force of Law."

**শ্রী সৌগত রায় ঃ** কোনও অর্ডিন্যান্সকে ডিস অ্যাপ্রুভ করে যে রেজলিউশন তাকে

স্ট্যাটুটরি রেজলিউশন বলা হচ্ছে। এটা গভর্নমেন্ট রেজলিউশন।

[5-30 — 5-40 p.m.]

**Mr. Speaker :** "The resolutions which have statutory effect, the notice of a statutory resolution is given in pursuance of a provision in the Constitution or an act of Parliament. Such a resolution, if adopted is binding on the Government and has the force of Law." The Minister has a right to move a resolution, there is no bar. I am coming to the first part. It is more relevant "A member or a Minister may, subject to the rules, move a resolution in Lok Sabha relating to a matter of general public interest." So, the Minister can move a resolution. Now the question is whether the matter is of general public interest or not. It is well be decided that the matter 'Unnayan Parishad' is a matter of general public interest.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, we are dealing with the question of resolution. Sir, you know that a member or a Minister can bring a resolution. A member brings a resolution on a private day under Rule 166 and a Minister brings it under Rule 169. Sir, a Minister is not an individual. He represents the Government and he represents a collective responsibility. He brings a Government resolution. Resolution brought by a Minister is a Government resolution. Government resolutions are of three kinds which has been described in Kaul and Shakdher. A resolution passed in the House of general public interest concerning the State, the House recommends the Government. Here the Government has brought a resolution. There is no question or recommendation. Straightway how can a Government recommend to the Government? Government would have decided to form the Board and brought it before the House for approval. The present form or resolution which has been brought by the Minister is contrary to the Rules. A Minister cannot bring a Government resolution.

**Mr. Speaker :** Mr. Sohanpal, do you want to say no Minister

can move a resolution?

**Shri Gyan Singh Sohanpal :** Sir, a Minister can move a resolution but not in his individual capacity. The resolution moved by a Minister represents a collective responsibility.

**Mr. Speaker :** I fail to agree with you. It is clear from Kaul & Shakdher it has been stated as a Member or a Minister, it is not stated that Minister in his private capacity. Obviously it has stated as a Member or a Minister.

(Noise)

The question is that the Minister can move a resolution not concerning the Government.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, he can move a resolution but what resolution?

**Mr. Speaker :** Resolutions are of three kinds. It has been clearly stated in Kaul & Shakdher that a Member or a Minister can move a resolution.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এখানেই প্রবলেম হচ্ছে যে মিনিস্টার যদি রেজলিউশন মুভ করেন— জেনারেল ওপিনিয়ন এক্সপ্রেস বা যুদ্ধ হচ্ছে তা নিয়ে একটা রেজলিউশন পাস করুন তাতে কোনও অসুবিধা নেই। সেতো আমাদের ১৮৫ মোশন অনেক সময় মিনিস্টারও নিয়ে আসেন। কিন্তু যখন গভর্নমেন্টকে কিছু করার কথা বলছেন, তখন উনি গভর্নমেন্টের পার্ট হয়ে গভর্নমেন্টকে কিছু করতে বলতে পারেন না। উনি গভর্নমেন্টের পার্ট হয়ে গভর্নমেন্টকে কিছু করতে বলতে পারেন না। এটাই তো চাচা বলার চেষ্টা করছেন। উনি গভর্নমেন্টের পার্ট হয়ে রেকমেন্ড করছেন যে গভর্নমেন্ট এটা করুক এটা হয় কখনও?

**Mr. Speaker :** If a Minister can move a resolution, what is the bar in moving a resolution relating to the setting up of a Statutory Council?

**Shri Saugata Roy :** He cannot do, Sir, Because he cannot rec-

ommend through the House some effect to the Government. He can raise it in the Council of Ministers. The problem is he can move a resolution expressing a general opinion of the House. কিন্তু উনি কি করে বলবেন গভর্নমেন্টের এটা করা উচিত? উনিই তো গভর্নমেন্ট।

**Shri Atish Chandra Sinha :** Sir, one question the Hon'ble Minister is going to move a resolution supposing that the resolution is not going to be carried out by the Government, then what will be the fate of the Minister? Sir, I have asked one question once again. You have said that this resolution has the force of law for the Hon'ble Minister is going to move a resolution.

**Mr. Speaker :** I only wanted his opinion. Don't debate.

**Shri Atish Chandra Sinha :** Supposing the government does not accept the resolution then what will be the fate of the Minister?

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১৬৯ নম্বর ধারায় উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠনের বিষয়ে যে প্রস্তাব সরকারের পক্ষ থেকে সরকারি রেজলিউশন হিসাবে এখানে উত্থাপন করা হয়েছে তার বিরুদ্ধে বিপক্ষ থেকে যেসব যুক্তির অবতারনা করা হয়েছে, আমি মনেকরি আমাদের এই বিধানসভা পরিচালনার জন্য যে নিয়মাবলী রয়েছে সেই নিয়মাবলীর কোনও ধারা বা রীতি লঙ্ঘন না করে এই রেজলিউশন আনা হয়েছে। ১৬৯ ধারায় বলা আছে যে, জনস্বার্থে যে কোনও বিষয়ে একটা প্রস্তাব একজন মন্ত্রী সভায় উত্থাপন করতে পারেন। উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন, একটা ঘনিষ্ঠ বৃহত্তর জনস্বার্থের সঙ্গে জড়িত এবং এই রেজলিউশন এখানে গ্রহণ করার ফলে উত্তরবঙ্গের মানুষের দীর্ঘদিনের আশা আকাঙ্খা প্রত্যাশা অনেকখানি পূরণ হবে এবং এটাকে কার্যকর করার ক্ষেত্রে আরও বেশি শক্তিশালি পদক্ষেপ গ্রহণ করা হবে। সুতরাং যে যুক্তির অবতারনা করে এই রেজলিউশনের বিপক্ষে যুক্তি সৃষ্টি করা হচ্ছে আমি মনে করি তার বৈধতা নেই। এই রেজলিউশন উত্থাপন সঙ্গত হয়েছে। এই রেজলিউশন আলোচনার জন্য প্রস্তাব গ্রহণ করা হোক।

**শ্রী আব্দুল মান্নান :** স্যার, আমি শুধু আপনার কাছে জানতে চাইছি হাউসে কোনও মন্ত্রী কোনও প্রস্তাবের মাধ্যমে তার সরকারের কাছে দাবি করতে পারে কিনা? কারণ, ভাষাটা আছে, এই ব্যাপারে অতি শীঘ্র যথোপযুক্ত কার্যকর পদক্ষেপ রাজ্য সরকারের পক্ষ থেকে গ্রহণ করা হোক। রাজ্য সরকারের মন্ত্রী রাজ্য সরকারের কাছে দাবি করছে।

এই সভার মাধ্যমে এটা করা যায় কিনা আপনি বলুন স্যার। আমি এই ব্যাখ্যাটা আপনার কাছে চাইছি, সরকারের কাছে দাবি করছি।

**শ্রী সুব্রত মুখার্জি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুবই ইন্টারেস্টিং মাননীয় মন্ত্রী যা বললেন। কিন্তু আমরা যে প্রশ্নগুলো পয়েন্ট অফ অর্ডারে তুলেছি উনি তার জবাব দিলেন না যদিও বলেছিলেন তার জবাব দেবেন। তাছাড়াও উনি বললেন ইন্টারেস্টিং নোট করুন। বললেন, আমি সরকারের পক্ষ থেকে বলছি। আপনি একটু আগে আপনার বক্তৃতায় বললেন He as a Minister, not on behalf of the Cabinet. But he has said I, on behalf of the Ministers. So, I want to know categorically whether he is an individual Minister and according to that capacity or on behalf of the Cabinet when he metioned categorically

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, জনস্বার্থে যে কোনও প্রস্তাব মাননীয় মন্ত্রী যদি উত্থাপন করেন সেটাকে কার্যকর করবে কে? রাজ্য সরকার কার্যকর করতে পারে, কেন্দ্রীয় সরকার কার্যকর করতে পারে। যেকোনও সরকার কার্যকর করতে পারে। সুতরাং যে প্রস্তাবই উত্থাপিত হোক না কেন সেই প্রস্তাব কার্যকর করার জন্য যে কোনও সরকারকে বলতে হবে। অতএব এই কথা বলার মধ্যে দিয়ে অবৈধ বা অযৌক্তিক কিছু বলা হয়নি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা জিনিস দেখে খুবই আশ্চর্য লাগছে মাননীয় সদস্য আব্দুল মান্নান মহাশয়, এই প্রস্তাব উত্থাপনে বাধা দিচ্ছেন। অথচ কয়েক দিন আগে যখন এখানে পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্যদ নিয়ে প্রস্তাব উত্থাপিত হয়েছিল তখন উনি কোনও বাধা দেননি। তাহলে এটা কি আমরা ধরে নেব যে, মান্নান সাহেব দক্ষিণবঙ্গের মানুষ বলে সেদিন ঐ প্রস্তাবের বাধা দেননি এবং আজকে উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ সংক্রান্ত প্রস্তাবে বাধা দিচ্ছেন এই কারণে যে, উনি ওটা চাইছেন না? সুব্রতবাবুও কি পশ্চিমাঞ্চল যখন হয়ে গেছে তখন উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদের আর প্রয়োজন নেই, এটাই বলতে চাইছেন?

[5-40 — 5-50 p.m.]

**Mr. Speaker :** Now page no. 588 of Kaul and Shakdher says—"Resolutions declaring or approving certain policies of the Government : A Government resolution may seek to record approval of the House to an act or policy of the Government. Resolutions seeking approval of the House to the principles, objectives and programmes of development

contained in the Five Year Plans of Government, National Health Policy, Draft National Policy on Education, Programme of Action on National Policy on Education, have, for instance been brought before the House and adopted.

Similarly, resolutions expressing reaction of the Government towards incidents in the international field have also been brought before the House and adopted.

Resolutions approving recommendations of certain committees : Sometimes resolutions are brought forward by the Government to take the approval of the House to the recommendations contained in the reports of certain committees."

So the question here is, Minister is placing a Resolution before the House and asking the House to recommend to the Government to do certain things. And there is nothing wrong to it. As such objection is over rulled.

## RESOLUTIONS UNDER RULE 169

**Mr. Speaker :** I call upon Shri Prabodh Chandra Sinha to move your Resolution.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that—

এই সভা অবগত আছে যে, পরিকাঠামোগত পরিষেবার বিভিন্ন দিক, বিভিন্ন পণ্যের উৎপাদনের হার এবং অন্যান্য আর্থ-সামাজিক পরিষেবার যোগানের ক্ষেত্রে উত্তরবঙ্গের বিভিন্ন জেলার সামগ্রিক অবস্থার অধিকতর উন্নয়নের প্রয়োজন;

এই সভা মনে করে যে, ত্রিস্তরীয় পঞ্চায়েত ব্যবস্থা ও স্থানীয় স্বায়ত্তশাসন ব্যবস্থার মাধ্যমে উত্তরবঙ্গের সামগ্রিক উন্নয়ন প্রক্রিয়া চলার সঙ্গে সঙ্গে উত্তরবঙ্গের সার্বিক উন্নয়নে বিভিন্ন প্রকল্প নির্বাচন ও অগ্রাধিকার প্রয়োগ করে উন্নয়ন প্রক্রিয়াকে ত্বরান্বিত করা দরকার;

উত্তরবঙ্গের জনসাধারণের সার্বিক জীবনযাত্রার মানোন্নয়নের সাথে সাথে সামাজিক পরিষেবার ভিত্তি আরও সুদৃঢ় করা জরুরি; এবং

উত্তরবঙ্গের বিভিন্ন জেলাগুলিতে সার্বিক বিকাশের জন্য রাজ্য যোজনা পর্ষদের রূপরেখা এবং উত্তরবঙ্গের বিভিন্ন জেলা পরিষদ, শিলিগুড়ি মহকুমা ও অন্যান্য স্বায়ত্তশাসন সংস্থা উন্নয়ন প্রক্রিয়ার সাথে সঙ্গতি রেখে অতিরিক্ত পূর্ণাঙ্গ প্রকল্প রূপায়ণ অত্যন্ত প্রয়োজনীয়।

অতএব, এই সভা প্রস্তাব গ্রহণ করে যে, উত্তরবঙ্গের জেলাগুলির বর্তমান পরিকল্পিত যোজনার পরিপ্রেক্ষিতে, উত্তরবঙ্গের কোচবিহার, দার্জিলিং, জলপাইগুড়ি, উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর এবং মালদহ জেলার সার্বিক উন্নয়ন ত্বরান্বিত করার জন্য ঐ জেলাগুলির জেলা পরিকল্পনা কমিটিগুলির এবং রাজ্য যোজনা পর্যদের নীতির সাথে সামঞ্জস্য রেখে "উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ" গঠন করা হোক এবং এই ব্যাপারে অতি শীঘ্র যথোপযুক্ত কার্যকর পদক্ষেপ রাজ্য সরকারের পক্ষ থেকে গ্রহণ করা হোক।

এই সভা আরও প্রস্তাব গ্রহণ করছে যে, এই পর্যদ উত্তরবঙ্গের সার্বিক উন্নয়নের বিভিন্ন প্রকল্প প্রণয়ন এবং রূপায়ণ করার দায়িত্ব পঞ্চায়েত সংস্থা, স্থানীয় স্বায়ত্তশাসন সংস্থা এবং সরকারি ও আধা-সরকারি সংস্থার মাধ্যমে পালন করবে এবং প্রস্তাবিত উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ সার্বিক উন্নয়ন পরিকল্পনা প্রণয়ন এবং প্রকল্প রূপায়ণের তদারকির সাথেও ঘনিষ্ঠভাবে সংযুক্ত থাকবে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই সভার উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠনের জন্য যে প্রস্তাব পেশ করেছি, সেটা আলোচনার জন্য উত্থাপন করছি।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন উত্তরবঙ্গের ৬টি জেলা—কোচবিহার, দার্জিলিং, জলপাইগুড়ি, উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর এবং মালদা—সীমান্তবর্তী জেলা। বাংলাদেশ, নেপাল, ভূটান প্রভৃতি রাষ্ট্রগুলির সঙ্গে সীমান্ত সম্পর্ক রয়েছে। এই সব জেলাগুলির জনসাধারণের উন্নয়নের জন্য আরও নিবিড়ভাবে, সুসংহতভাবে কিছু প্রকল্প রূপায়ণ এবং কার্যকর করার প্রয়োজন রয়েছে। আমরা সকলে জানি আজকে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করে স্থানীয় এলাকা উন্নয়নের জন্য স্বশাসিত সংস্থা আছে। জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি আছে। কিন্তু তাদের কার্যকলাপ নিজ নিজ জেলা এবং এলাকার মধ্যে সীমাবদ্ধ। সেজন্য সমতা উত্তরবঙ্গের ৬টি জেলাকে একত্রিত করে সুসংহত উন্নয়ন কর্মসূচিকে বাস্তবায়িত করার জন্য একটা উন্নয়ন পর্ষদ গঠনের একান্ত প্রয়োজনীয়তা রয়েছে। এই উদ্দেশ্যকে সামনে রেখে মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতা যখন পেশ করেছিলেন তখন বলেছিলেন—উত্তরবঙ্গের জন্য এবং পশ্চিমাঞ্চলের জন্য দুটো উন্নয়ন পর্ষদ গঠন করা হবে। তার বাজেট ভাষণের সেই বক্তব্যকে বাস্তবায়িত করার জন্য এই প্রস্তাব উত্থাপন করা হয়েছে। আমি আশাকরি এই প্রস্তাবকে আপনারা সকলে আলোচনা

করে গ্রহণ করবেন এবং উত্তরবঙ্গের সার্বিক উন্নয়নের জন্য এটা একটা নজির এবং ঐতিহ্যবাহী পদক্ষেপ হিসাবে চিহ্নিত হয়ে থাকবে। এই কথা.বলে আমি আমার প্রস্তাব উত্থাপন করছি।

(At the stage the Hon'ble BJP Members walked out of the House)

**Mr. Speaker :** There is one Amendment to this resolution. The Amendment is in order. Shri Mihir Goswami may now move his amendment.

**শ্রী মিহির গোস্বামী ঃ** Sir, I beg to move that—

১।.অনুচ্ছেদ ১-এর শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক;

" কারণ বিগত ২৩ বছরের অনগ্রসর উত্তরবঙ্গের সার্বিক উন্নতির জন্য কোনও পরিকল্পিত কর্মসূচি গ্রহণ করা হয়নি;

২। অনুচ্ছেদ ৫-এর শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক;

"রাজ্য যোজনা পর্ষদের অনুসৃত নীতির দ্বারা যেহেতু ইতিপূর্বে উত্তর বাংলার ৬ (ছয়)টি জেলার কোনও উল্লেখযোগ্য উন্নতি হয়নি সেই হেতু স্বশাসিত উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন করা হোক, এই স্বশাসিত উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদের সভাপতি/চেয়ারম্যান পদে উত্তর বাংলার ৬ (ছয়)টি জেলার মধ্যে থেকে নির্বাচিত রাজ্য মন্ত্রিসভার একজন পূর্ণমন্ত্রীকে দায়িত্ব দেওয়া হোক এবং রাজ্য সরকারের অর্থমন্ত্রীকে উক্ত পর্ষদের স্থায়ী সদস্য সহ উত্তরবঙ্গের একজন (রাজ্যের) রাষ্ট্রমন্ত্রীকে উক্ত পর্ষদের সহসভাপতি/ভাইস চেয়ারম্যান পদে নিযুক্ত করা হোক।"

৩। শেষ অনুচ্ছেদের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক;

"এবং এই প্রস্তাবের উপর জনমত সংগ্রহের জন্য বিধানসভার সদস্যদের দ্বারা একটি সিলেক্ট কমিটি (Select Committee) গঠন করা হবে।"

[5-50 — 6-00 p.m.]

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী প্রবোধচন্দ্র সিনহা মহাশয় আজ হাউসে যে রেজলিউশন এনেছেন আমি মনে করি তাতে তিনি নর্থ বেঙ্গলের মানুষের সঙ্গে প্রতারণা করেছেন। তিনি যে প্রতারণা করেছেন তা বুঝতে নর্থ বেঙ্গলের মানুষদের কোনও অসুবিধা হয়নি। ২৩ বছর ধরে আপনারা কি নর্থ বেঙ্গল

উন্নয়ন পর্ষদ গঠনের কথাটা ভুলে গিয়েছিলেন? ৭২ সালে কংগ্রেসের আমলে নর্থ বেঙ্গল ডেভেলপমেন্ট ফান্ড বলে একটি ফান্ড ছিল, আপনারা সরকারে এসে তুলে দিলেন। ২৩ বছর ধরে নর্থ বেঙ্গলের কথা আপনারা ভাবেননি। ২৩ বছর ধরে নর্থ বেঙ্গলকে আপনারা ডিপ্রাইভ করে এসেছেন। ২৩ বছর পরে নর্থ বেঙ্গল উন্নয়ন পর্ষদ গঠন করবেন বলে নর্থ বেঙ্গলের মানুষকে কলকাতার রসগোল্লার থালা ধরিয়ে দেওয়ার কথা বলছেন। এটা নর্থ বেঙ্গলের মানুষের কাছে অপমানজনক বলেই আমি মনে করি। আমরাও চাই নর্থ বেঙ্গলের জন্য কাজ করতে সকলে এগিয়ে আসুন, তার জন্য উন্নয়ন পর্ষদ গঠিত হোক কিন্তু আমি বলব, তা যদি আপনারা চাইতেন তাহলে তো বিল হিসাবেই এটা আনলে পারতেন। তা না করে এখানে দেখছি একটা অদ্ভুত জিনিস আপনারা করলেন। আপনি নিজেই সরকারের একজন মন্ত্রী আবার আপনি নিজেই এরজন্য সরকারের কাছে দাবি জানাচ্ছেন এটা হাস্যকর ছাড়া আর কি? তাই আমরা মনে করি ২৩ বছর ধরে পিছিয়ে পড়া নর্থ বেঙ্গলের মানুষকে সামনের নির্বাচনের কথা মাথায় রেখে এই প্রস্তাবের মাধ্যমে একটা ধাপ্পা দেওয়া হয়েছে। স্যার, ৬টি জেলা নিয়ে আমাদের নর্থ বেঙ্গল বেঙ্গল দক্ষিণবঙ্গকে আপনারা যেভাবে এগিয়ে নিয়ে গিয়েছেন—আমি তার প্রতিবাদ করছি না, আমরা সকলেই চাই যে দক্ষিণবঙ্গের নিশ্চয় উন্নয়ন হোক কিন্তু ছাগলের তৃতীয় সন্তান বলে নর্থ বেঙ্গলকে একেবারে পেছনে ফেলে দেবেন এটা তো বরদাস্ত করা যায় না। নর্থ বেঙ্গলে ইউনিভার্সিটি একটা, মেডিক্যাল কলেজ একটা, ইঞ্জিনিয়ারিং কলেজ একটা আর ওপর দিকে দক্ষিণবঙ্গে এগুলি ১২/১৩টা করে রয়েছে। এটা কি বিমাতৃসুলভ আচরণ নয়? কেন এইভাবে নর্থ বেঙ্গলের মানুষদের ডিপ্রাইভ করছেন মন্ত্রী মহাশয়ের কাছে আমি তার উত্তর চাই। আমি জানতে চাই, নর্থ বেঙ্গল উন্নয়ন পর্ষদ যেটা তৈরি করবেন তার গঠনতন্ত্র কি হবে? এর ক্ষমতা কি হবে? কাদের নিয়ে গঠন করবেন এবং কিভাবে এর কাজ হবে? মন্ত্রী মহাশয় এগুলি পরিষ্কারভাবে বলেননি। আপনি প্রস্তাবের পিছনে বলেছেন যে জেলা পরিকল্পনা কমিটি। এটা রাজনৈতিক পরিকাঠামোর একটা শক্ত জায়গা। সেজন্য জেলা পরিকল্পনা কমিটিকে ঢুকিয়েছেন। আপনি লাস্ট প্যারাতে বলেছেন যে, এই সভা আরও প্রস্তাব গ্রহণ করছে যে, এই পর্ষদ উত্তরবঙ্গের সার্বিক উন্নয়নের বিভিন্ন প্রকল্প প্রণয়ন এবং রূপায়ণ করার দায়িত্ব পঞ্চায়েত সংস্থা, স্থানীয় স্বায়ত্তশাসন সংস্থা এবং সরকারি ও আধা সরকারি সংস্থার মাধ্যমে পালন করবে এবং প্রস্তাবিত উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ সার্বিক উন্নয়ন পরিকল্পনা প্রণয়ন এবং প্রকল্প রূপায়ণের তদারকির সাথেও ঘনিষ্ঠভাবে সংযুক্ত থাকবে। তাহলে উন্নয়ন পর্ষদ কিসের জন্য মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি? আজকে বন্যায় দিনের পর দিন উত্তরবঙ্গের মানুষ ভেসে যাচ্ছে। তাদের ঘর, বাড়ি স্কুলগুলি ধুয়ে যাচ্ছে। আজকে কেবল মাত্র রাজনৈতিক উদ্দেশ্যে জেলা পরিষদের মাধ্যমে ঢুকিয়ে মানুষকে ধাপ্পা দেবার

ব্যবস্থা করেছেন। আজকে স্কুল-কলেজ সুষ্ঠুভাবে পরিচালনা করতে পারছেন না। সমস্ত স্কুলগুলি বন্যায় ধুয়ে-মুছে যাচ্ছে। আজ পর্যন্ত নর্থ বেঙ্গলের জন্য কোনও মাস্টার প্ল্যান তৈরি করতে পারলেন না। মাননীয় মন্ত্রী অসীম দাশগুপ্তের কাছে আমরা প্রস্তাব রেখেছিলাম। কিন্তু আমাদের কোনও কথা কার্যকর হল না। আজকে উত্তরবঙ্গে কোনও স্বাস্থ্য ব্যবস্থা নেই। সেখানে একটা মাত্র মেডিক্যাল কলেজ রয়েছে। আমাদের একজন মাননীয় সদস্য এখানে মেনশনে বলেছিলেন যে, ওখানে যে মেডিক্যাল হসপিটাল আছে সেখানে কোনও অক্সিজেন নেই, ঔষধ পাওয়া যায় না, এই রকম একটা জায়গায় দাঁড়িয়ে আছে। পশ্চিমবঙ্গের মধ্যে আপনারা নর্থ বেঙ্গলের মানুষকে পঙ্গু করে রেখেছেন। ২৪ বছর আপনারা ক্ষমতায় এসেছেন। কিন্তু আজকে কি স্বাস্থ্য ক্ষেত্রে, কি শিক্ষা ক্ষেত্রে, কি বন্যার ক্ষেত্রে, কি চাষীদের ক্ষেত্রে, সমস্ত জায়গায় একটা বাজে অবস্থার মধ্যে নিয়ে গেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে আমাদের সিনিয়র মেম্বাররা যে বিষয়টা নিয়ে বিতর্ক করেছেন, আমি সেটার মধ্যে আর যাচ্ছি না। তবে তারা যেটা বলেছেন সেটা ঠিকই বলেছেন। আপনারা যদি বিলের আকারে এটা এনে উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ করতে চাইতেন তাহলে আমরা খুশি হতাম। কিন্তু সেটা আপনারা করেননি। আপনারা এখানে একটা ধাপ্পা দিয়ে গেলেন। আজকে তিস্তা প্রকল্পে আপনারা কি করেছেন? তিস্তা প্রকল্পে কিছু বাড়ি-ঘর বাড়িয়েছেন, কিছু মাটি কেটে ফেলে রেখেছেন। আজকে উত্তরবঙ্গ স্তব্ধ হয়ে গেছে। উত্তরবঙ্গ যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে আছে। এখানে উত্তরবঙ্গের মন্ত্রী আছেন, উত্তরবঙ্গের সমস্ত দলের প্রতিনিধিরা আছেন, আমরা জানি যে কি দুর্যোগের মধ্যে দিয়ে কলকাতায় আসতে হয়। আমাদের যদি এই অবস্থা হয় তাহলে সাধারণ মানুষের কি হবে? কাজেই এখানে দাঁড়িয়ে আমাদের যে প্রস্তাব সেটা আমি মন্ত্রী মহাশয়ের কাছে বলতে চাই যে, আমাদের নর্থ বেঙ্গলের থেকে নির্বাচিত মন্ত্রী যিনি তাকে চেয়ারম্যান করা হোক, রাষ্ট্র মন্ত্রীকে সহ-সভাপতি করা হোক এবং আমাদের মাননীয় অর্থমন্ত্রী, অসীম দাশগুপ্তকে উত্তরবঙ্গের উন্নয়ন পর্যদের অন্যতম সদস্য হিসাবে রাখা হোক এবং এই হাউসের আমাদের দলের বিধায়কদের নিয়ে একটা কমিটি গঠন করা হোক। আপনাদের যদি সৎ চিন্তা, সৎ ভাবনা থাকে তাহলে আমি যে প্রস্তাব রেখেছি। সেই প্রস্তাব যদি আগামীদিনে মেনে নেন তাহলে ধরে নেব যে উত্তরবঙ্গের আপনারা চান, তা নাহলে বুঝব যে একটা ধাপ্পা দিয়েছেন। এই রেজলিউশনকে সমর্থন করতে গিয়ে যে প্রশ্নটা আমাদের কাছে এসেছে, আমরা অত্যন্ত লজ্জিত বোধ করছি।

(এই যে মাইক অফ হয়ে যায়)

**শ্রী প্রকাশ মিঞ্জ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিধানসভায় মাননীয় মন্ত্রী ১৬৯ ধারায় উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ সম্পর্কে যে রেজলিউশন এনেছেন তাকে সমর্থক

করে আমি দুই একটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বামফ্রন্ট সরকার, ২৩ বছর দেরি হলেও উত্তরবঙ্গের উন্নয়নের জন্য এই প্রস্তাব এনেছেন বলে আমি বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানাই। একটু আগে তৃণমূল কংগ্রেসের পক্ষ থেকে এই রেজলিউশন মাননীয় মন্ত্রী উত্থাপন করবার সময় তাকে বাধা দেওয়া হয়েছিল। আমরা জানি, স্বাধীনতার পর থেকে আপনারা ৩০ বছর ক্ষমতায় ছিলেন এবং কেন্দ্রে কংগ্রেস ৪৫ বছর ক্ষমতায় ছিলেন। আজকে আপনারা উত্তরবঙ্গের মানুষের জন্য মায়াকান্না কাঁদছেন, কিন্তু ৩০ বছর এই রাজ্যে ক্ষমতায় থাকবার সময় উত্তরবঙ্গের মানুষের কথা ভাবেননি। বামফ্রন্ট সরকার আসবার পর উত্তরঙ্গের দার্জিলিংয়ে যে সমস্যা ছিল সেটা মিটিয়ে বামফ্রন্ট সরকারের আমলেই সেখানে হিল কাউন্সিল তৈরি হয়েছে। এই যে হিল কাউন্সিল গঠিত হয়েছে সেটা উত্তরবঙ্গের মানুষের উন্নয়নের স্বার্থেই করা হয়েছে। এখানে মাননীয়া সদস্যা শ্রীমতী সাবিত্রী মিত্র বলছিলেন যে, বামফ্রন্ট সরকার আসবার পর উত্তরবঙ্গে নাকি শিক্ষায় অবনতি ঘটেছে সেখানে উন্নয়ন হয় নি বলে। কিন্তু আমি জানি, ১৯৭৭ সালের আগে উত্তরবঙ্গে কি অবস্থা ছিল। কিন্তু বামফ্রন্ট সরকার আসবার পর কি গ্রামেগঞ্জে কি শহরাঞ্চলে এমন কি চা বাগান এলাকাসহ বিভিন্ন এলাকায় পঞ্চায়েতের মাধ্যমে উন্নয়ন ঘটানো হয়েছে। আজকে উত্তরবঙ্গে পর্যদ যা গঠিত হতে যাচ্ছে, আমি মনে করি, এর মাধ্যমে সেখানে যেসব কাজ করা যায়নি বা যেসব ক্ষেত্রে অসুবিধা হয়েছে সেসব এই পর্যদের মাধ্যমে পূরণ করা সম্ভব হবে। আমি দেখেছি, আপনারা যখন কেন্দ্রে ছিলেন তখন নর্থ-ইস্ট জোনের কথা ভাবেননি এবং সেখানে যে পয়সা দেওয়া উচিত ছিল সেটাও দেননি। আজকে এখানে বসে মায়াকান্না কাঁদছেন। আজকে উত্তরবঙ্গের মানুষের আশা যখন বামফ্রন্ট সরকার পূরণ করতে যাচ্ছেন তখন আপনারা এটা নিয়ে রাজনীতি করতে চাইছেন। আমি সরকারকে অভিনন্দন জানিয়ে বলছি, এই উন্নয়ন পর্যদের মাধ্যমে উত্তরবঙ্গের মানুষের যে দাবি, যে চাহিদা সেটা পূরণ হবে এবং যতটুকু উন্নয়নের কাজ বাকি রয়েছে সেটা সম্পূর্ণ হবে বলে আমি মনে করি। ধন্যবাদ।

[6-00 — 6-10 p.m.]

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমেই আমি বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ জানাচ্ছি, গত ২৩ তারিখে পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্যদ প্রস্তাব মাননীয় মন্ত্রী শ্রী প্রবোধচন্দ্র সিনহা ১৬৯ নম্বর ধারা অনুযায়ী আনলেন এবং এই হাউসে সবাই মিলে সেটা সমর্থন করলেন। সেইজন্য অন্যান্য সদস্যদের এবং সরকারকে আমি ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ এই প্রস্তাব এসেছে, এই সম্বন্ধে আমার একটা কথা আছে। একটা সরকার বা একটা প্রতিষ্ঠানের বা একটা মানুষের মানসিকতা এবং দৃষ্টিভঙ্গির উপর নির্ভর করে তার চরিত্র। যেমন বামফ্রন্ট

সরকার ঠেকে শিখেছে যে আমাদের ইংরাজি পরীক্ষা বা ইংরাজি চালু করা দরকার, পাশ ফেলের ব্যবস্থা করা দরকার। এটা লজ্জার ব্যাপার নয়, ওরা বুঝেছেন মানুষের স্বার্থে পরীক্ষা নিরীক্ষা করে যে এটার প্রয়োজন আছে। যেমন ধরুন এম বি বি এস ডাক্তার, উচ্চ শিক্ষিত ডাক্তার গ্রামে যেতে চায় না। দিনহাটার মতো মহকুমা শহরেও যেতে চায় না। জন স্বার্থের খাতিরে বামফ্রন্ট সরকার এই ৩ বছর শিক্ষা দিয়ে মানুষের পাশে কিছু চিকিৎসা বিজ্ঞান জ্ঞান আছে এই রকম লোককে নিয়ে যাওয়ার চেষ্টা করছে। এটা কিন্তু নিন্দনীয় নয়। তারা চেষ্টা করছেন। কাজেই এটা পলিতারিয়েত দৃষ্টিভঙ্গির পরিচয়। ২৩ বছরে বামফ্রন্ট সরকার বা বামফ্রন্টের নেতারা প্রথম যখন আমরা উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদের কথা বলেছি তখন আমাদের বিচ্ছিন্নতাবাদ বলা হয়েছে, আমাদের বি জে পি-র দালাল বলা হয়েছে, প্রাদেশিক দোষে দুষ্ট বলা হয়েছে। কিন্তু তারা আজকে বাস্তবতার মধ্যে দিয়ে গিয়ে এই কথা বুঝেছে যে জন কল্যাণের স্বার্থে মানুষের স্বার্থে এই উন্নয়ন পর্ষদ আনা উচিত। তারা বুঝেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারটা খুব জটিল ব্যাপার সেইজন্য আমরা বারে বারে আলোচনা চেয়েছিলাম সরকারের কাছে। আমাদের সাধারণ সম্পাদক কমরেড অশোক ঘোষ মুখ্যমন্ত্রীকে একটা চিঠি দিয়েছিলেন গত বছর। পরে আর একটা চিঠি দিয়েছিলেন যে আপনার সঙ্গে আলোচনা করতে চাই। এখন বামফ্রন্ট সরকার বুঝেছে যে সময় এসে গেছে এটাকে গুরুত্ব দিয়ে দেখতে হবে। তাই জন্য আমাদের সাথে আলোচনায় বসেছেন। আমরা আলোচনা করেছি, অন্যান্য দলগুলি আলোচনা করেছে, অনেক এম এল এ-রাও আলোচনা করেছেন। সেখানে আমরা কতকগুলি প্রস্তাব রেখেছি। সেই প্রথম প্রস্তাবটি হচ্ছে এই যে শুরু করা যাক। শুরু করা যাক, ২ বছর পর পর এটা মূল্যায়ন করা হবে যে এটা ভাল হচ্ছে না খারাপ হচ্ছে, এর কোনও ত্রুটি আছে কিনা, কোনও রকম সংশোধন করতে হবে কিনা এই প্রস্তাবটা আমরা রেখেছি। কোনও জিনিসকে আঁকড়ে থাকার মানে হচ্ছে কায়েমি স্বার্থের পরিচয়। পরীক্ষা-নিরীক্ষা করে অভিজ্ঞতার মধ্যে দিয়ে এগিয়ে নিয়ে যাওয়াই হচ্ছে পলিতারিয়েত চিন্তাধারা। এটা আমরা বামফ্রন্ট সরকারের কাছে আশা করতে পারি। কারণ অন্য কাজে দেখতে পেয়েছি যেমন ডাক্তারের কাজে দেখেছি, ইংরাজি চালু করার কাজে দেখেছি। আমরা আশান্বিত হয়েছি এই পরীক্ষা-নিরীক্ষার মধ্যে দিয়ে উত্তরবঙ্গ উন্নয়নের সঠিক পদক্ষেপের জন্য সব সময় জাগ্রত থাকবেন। আমি এই কথাটা কিন্তু আগে বলে নিতে চাইছি যে, পশ্চিমাঞ্চলের ভৌগোলিক অবস্থা, রাজনৈতিক অবস্থা, সাংস্কৃতিক অবস্থা উত্তরবঙ্গ থেকে কিন্তু সম্পূর্ণ পৃথক। কাজেই একই রোগের চিকিৎসা একই ওষুধ দিয়ে হবে না। তা যদি করতে যান তাহলে রোগী মারা যাবে। পশ্চিমাঞ্চলের অবস্থা বুঝে সেখানকার পরিকাঠামো কি হবে, কি কি ব্যবস্থা নেওয়া হবে সেটা যেমন ঠিক করবেন, আবার উত্তরবঙ্গের সামাজিক, রাজনৈতিক অবস্থা অনুযায়ী উত্তরবঙ্গের জন্য আলাদা ব্যবস্থা

করতে হবে। উত্তরবঙ্গের ভৌগোলিক অবস্থার কথা বিবেচনা করুন—চারিদিকে বিদেশি রাষ্ট্র এবং আমাদের রাজ্যের প্রতিবেশী রাজ্য অসম। সেখানে যে অবস্থা চলছে, আইনশৃঙ্খলা ভেঙে পড়েছে। আমাদের যারা শত্রু রাজ্যের চর, তারা অসমকে কেন্দ্র করে উত্তরবঙ্গের ওপরে দৃষ্টি পড়েছে, অনুপ্রবেশ করছে এবং জনজীবনকে বিঘ্নিত করার চেষ্টা করছে। এর ওপরে ভাবতে হবে। নিরাপত্তা, আইনশৃঙ্খলা যদি না থাকে, সেখানে উন্নয়ন হতে পারে না। এইসব চিন্তা করে রাজ্যের যিনি সর্বোচ্চ ক্ষমতাধারী মুখ্যমন্ত্রীকে আমরা চেয়ারম্যান করার জন্য অনুরোধ করেছি যে, মুখ্যমন্ত্রীকে করা হোক। আমরা এই কথা বলেছি যে, আমাদের শুধু এখানে আইনশৃঙ্খলার কথা বিবেচনা করে, আমাদের যিনি স্বরাষ্ট্র মন্ত্রী, বুদ্ধদেববাবুকে এই উন্নয়ন পরিষদের সদস্য করা হোক এবং অর্থমন্ত্রী মাননীয় অসীম দাশগুপ্তকে এর সদস্য করা হোক। আর আমরা দুটো বোর্ড চেয়েছি। জেনারেল কাউন্সিল, এই জেনারেল কাউন্সিলে এম এল এ, এম পি, জেলা পরিষদের চেয়ারম্যান থাকবেন, ডি এম থাকবেন। এখানে এরা থাকবেন এবং আলোচনা হবে, সবাই প্রস্তাব দেবেন। এখান থেকে যে প্রস্তাব এরা দেবেন তার ওপরে অগ্রাধিকারের ভিত্তিতে আর একটা একজিকিউটিভ কাউন্সিল হবে। তার চেয়ারম্যান হবেন মুখ্যমন্ত্রী। এখানে সেই হিসাবে সব কাজকর্ম করবেন। মাননীয় সদস্য, মন্ত্রী প্রবোধচন্দ্র সিনহা এবং অসীম দাশগুপ্ত যারা এসেছেন, আমি আপনাদের কাছে এই কথাটা সবিনয়ে বলতে চাই যে, বস্তুত উত্তরবঙ্গ পশ্চাদপদ, উত্তরবঙ্গ নানাভাবে বঞ্চিত হয়েছে। আপনারা যতই টাকার অঙ্ক দেখান, এই করেছি, ওই করেছি, বাস্তব জীবনে তার কোনও প্রতিফলন ঘটেনি। একটা যখন শুরু হল, সেখানে আন্তরিকতা নিয়ে, নিষ্ঠা নিয়ে এই দেড় কোটি মানুষের উন্নয়নের জন্য সঠিক পদক্ষেপ নিতে হবে। তা যদি নিতে না পারেন, যদি ফাঁকি থাকে, সেখানে যদি প্রতারণা থাকে তাহলে হিতে বিপরীত হয়ে যাবে। সেদিন উত্তরবঙ্গ আপনাদের সাথে থাকবে না। সেই কথাগুলো বিবেচনা করে আমি যে প্রস্তাবগুলো দিয়েছি, সেইভাবে অগ্রসর হবেন। আমি আপনাদের কাছে এইকথাই বলতে চাইছি যে, আজকে আমরা আশা নিয়ে আপনারা যে প্রস্তাব নিয়ে এসেছেন তাকে সমর্থন করছি। আমরা যদি আশাহত হই তাহলে উত্তরবঙ্গের সমস্ত মানুষের সাথে সেদিন লড়াইয়ের ময়দানে নামা ছাড়া আপনাকে কোনও উপায় থাকবে না এই কথা বারে বারে স্মরণ করিয়ে দিচ্ছি। সেইজন্য খুব তাড়াতাড়ি আপনারা এই কাজগুলো করুন। কিভাবে পরিকাঠামো হবে, কিভাবে কাজ হবে এগুলো দেখুন। আরেকটা কথা বলতে চাই, সেটা বলতে চাই এই কারণে যে আমাদের ব্যক্তিগত অভিজ্ঞতার থেকেই বলছি যে, আমি আগের দিনও বলেছি, আগেও বলেছি ডি এম জেলা পরিষদ এই সমস্ত মানুষদের নিয়ে এবং মাটির কাছাকাছি মানুষ যারা আছেন, তাদের সঙ্গে টাইম টু টাইম অফিসিয়ালি নয়, সরকারিভাবে নয়, তাদের ডেকে নিয়ে সমস্যাগুলো কোথায়, যারজন্য কাজ বন্ধ হয়ে আছে, সেগুলো

শোনবার ব্যবস্থা করুন। উত্তরবঙ্গের সামগ্রিক অবস্থান হচ্ছে—এমন একটা জায়গা যেখানে আলফা, কামতাপুরি এবং আব্‌সু—এই উগ্রপন্থীরা সর্বদা বিশৃঙ্খলা করার চেষ্টা করছে। এবং তারা পশ্চিমবঙ্গের মানুষের আশা ভরসা এবং নিরাপত্তা নষ্ট করতে চাইছে। তাদের প্রতিহত এবং প্রতিরোধ করতে হলে আপনাদের বলতে চাই নিষ্ঠাসহ এবং আন্তরিকতার সঙ্গে আপনাদের এগিয়ে আসতে হবে। তাহলে পরে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদকে ওখানকার লোকেরা একটা প্রতিষ্ঠান হিসাবে মনে করতে পারবে। যেভাবে উত্তরবঙ্গে আগুন উগ্রপন্থীরা জ্বালাতে চাইছে এবং বিশৃঙ্খলা সৃষ্টি করছে তাকে প্রতিহত করতে হবে। আর যাদের উন্নয়ন পর্ষদ হলে ক্ষমতায় আসার আশা, তাদের সেই আশাকে প্রতিহত এবং প্রতিরোধ করতে হবে। তাই আজকে প্রবোধ সিনহা মহাশয় যে প্রস্তাব এনেছেন তাকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-10 — 6-20 p.m.]

**শ্রী দিলীপকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আজকে এই প্রস্তাব আন্ডার রুল ১৬৯—উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ এই প্রস্তাবটি মাননীয় পরিষদীয় মন্ত্রী এনেছেন তার বিরোধিতা করছি। তার বিরোধিতা করে বলতে চাই যে, উত্তরবঙ্গের ৬টি জেলাতে শুধু কৃষির উপর নির্ভরশীল, এখনও প্রতিবার বন্যার ফলে কৃষির যে ক্ষতি সাধিত হয় তার সবাই জানে। উত্তরবঙ্গে দেড় কোটি মানুষের বাস, তার মধ্যে প্রায় ২৫ লক্ষ যুবক এবং বয়স্ক লোকেরা দেশের বিভিন্ন প্রান্তে কাজ করে। উত্তরবঙ্গে শিল্প বলতে নেই। কেবলমাত্র রায়গঞ্জ স্পিনিং মিল একটি মাত্র রয়েছে। আর রয়েছে এন বি এস টি সি। রায়গঞ্জ স্পিনিং মিলের কর্মিরা আবার চতুর্থ বেতন কমিশনের সুপারিশ যেটা সরকার থেকে ঘোষিত, তারা সেটা এখনও পায়নি। আর স্পিনিং মিলটির বয়লারে যারা কাজ করে, তাদের আগুনের মধ্যে কাজ করতে হয়। তাদের শীতের দিনেও গেঞ্জি ঘামে ভিজে যায়। অথচ তাদের বেতন মাত্র বছরে এক টাকা করে বাড়ে। আপনারা কিনা শ্রমিক দরিদ—শ্রমিকদের প্রতি কত দরদ আপনাদের! এই যে প্রস্তাব তার একটা জায়গায় লিখেছেন উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠিত হোক আর তা কার্যকর করা হোক—কাদের মাধ্যমে গঠিত হবে? জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি, ত্রিস্তর পঞ্চায়েতের মাধ্যমে আমরা দেখছি যে এমনিতেই বাজেটের টাকা খরচ হয় না, বছরের শেষে টাকা খরচ করার জায়গা নেই, তার উপর আবার উন্নয়ন পর্ষদ চাপিয়ে দিলেন। দ্বিতীয়ত আপনারা এর আগের দিন, হঠাৎ করে দেখলাম ব্যাপারটা বুঝতে পারলাম না বিজনেস এর মধ্যে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ আর পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ এনে হঠাৎ করে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদটা তুলে দিলেন। সেদিনই আপনারা সংসদীয় গণতন্ত্রের গলাটিপে মেরেছেন। আজ আপনাদের প্রশ্ন করছি, আমি উত্তরবাংলার ব্যাপারে জানতে চাই, বামফ্রন্টের ২৩ বছর

থেকে ২৪ বছর হতে চলেছে, এই বামফ্রন্ট শাসনে উত্তরবঙ্গের থেকে কয়টি ছেলে ডাক্তার হয়েছে, অসীমবাবু আপনাকে বলছি কয়জন ছেলে ইঞ্জিনিয়ার হয়েছে? ৭২ থেকে ৭৭ সাল পর্যন্ত আমি আপনাকে স্ট্যাটিসটিক্স দিচ্ছি, বাকিটা আপনি দেবেন। ৭২ থেকে ৭৭ সাল্ল পর্যন্ত জেলাওয়ারি কোটা ছিল সিদ্ধার্থশঙ্কর রায় করেছিলেন। তাতে ডাক্তার পাশ করেছিলেন ১৫৬ জন, ইঞ্জিনিয়ার হিসাবে পাশ করেছিলেন ১৬২ জন। আর শুধু একটি কথা আপনার কাছ থেকে জানতে চাইছি, ২৩ বছরে উত্তরবঙ্গ থেকে কয়জন ডাক্তার, কয়জন ইঞ্জিনিয়ার পাশ করেছে সেটা বললে আমি খুশি হব। নাম্বার ২ আপনাকে বলি, যে কথা উঠেছে, উত্তরবঙ্গ দেড় কোটি মানুষ, একটা মেডিক্যাল কলেজ, একটা ইঞ্জিনিয়ারিং কলেজ আছে, সেই মেডিক্যাল কলেজের সুব্যবস্থা কি আছে? সেখানে না আছে সিটি স্ক্যান না আছে ডাক্তার, না আছে ঔষধ না আছে কোনও মেশিনপত্র। আমি এই ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে বার বার বলেছি, তিনি কি বলেছেন জানেন উত্তরবঙ্গে নাকি কোনও ডাক্তার যেতে চায় না; আশ্চর্যের ব্যাপার, কেন যায় না জানেন, তার কারণ কি, ওখানে অনেক নার্সিং হোম গড়ে উঠেছে, ব-কলমে আপনাদের; সেখানে ৮টি সিটি স্ক্যান মেশিন আছে, একটা নার্সিং হোমে এম আর আই করতে গেলে ৬ হাজার টাকা, সিটি স্ক্যান করতে গেলে ২ হাজার টাকা। যে লোকটার বডিতে কিছু হয়নি, তাকে ডাক্তার বলে দিচ্ছে স্ক্যান করও, সিটি স্ক্যান করবে কি করে ভেবেছেন আপনারা? আপনারা যে এটা আনছেন, এই ব্যাপারে ভেবেছেন কিছু? কমলদা আপনাকে বলছি, ওখানে তো তামাক উৎপাদন হয়, টোবাকো কোম্পানি হতে পারে, সিমেন্ট ফ্যাক্টরি হতে পারে, পাট শিল্প হতে পারে, এই সমস্তগুলি প্রস্তাবের মধ্যে আছে। আমি অবাক হয়ে গেলাম, আপনি কি করছেন? আপনারা নামের সঙ্গে আগে ছিল উত্তরবঙ্গ টাইগার, আর আজকে কি দেখছি সেদিনের আপনি সেই টাইগার থেকে এই দুইদিন আগে আপনাকে যা দেখেছি—আজকে বিড়াল তো আরও ভাল, আপনি ইঁদুর হয়ে গেলেন। কারণটা কি জানেন, আপনাকে বলতে হয় আপনার একটু বিবেক বোধ হয় না? আপনি তো নমস্য ব্যক্তি, উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ হবে বলছেন। আর আমি কি চাইছি দেখেছেন—এই সময় তিনি নিজের বুকের লেখা দেখান—স্বশাসিত উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ আর আপনি উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ চেয়ে বলছেন, কে হবে তার চেয়ারম্যান, জ্যোতি বসু—ছিঃ ছিঃ। উত্তরবঙ্গের সবাই মরে গেল? জ্যোতিবাবু হবেন চেয়ারম্যান! কারণ আছে, ভাইস চেয়ারম্যান কারা পাবেন, জ্যোতিবাবু চেয়ারম্যান হলে আপনি ভাইস চেয়ারম্যান? আপনি শুনে রাখুন, কান খুলে, ওনাদের ভাইস চেয়ারম্যান আগেই ঠিক হয়ে গেছে, তিনি হচ্ছেন দীনেশ ডাকুয়া। আপনি বয়স্ক লোক, আপনাকে অসম্মান করতে চাই না। এই যে বইগুলি—এই সময়ে আপনি কোথায় ছিলেন? ৯৪ থেকে ৯৭ পর্যন্ত কামতাপুরিদের সঙ্গে আন্দোলন করতেন, ৯৭ থেকে ৯৯ পর্যন্ত কংগ্রেসের সঙ্গে চলে

গেলেন, বললেন স্বশাসিত উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ চাই। আবার এখন করছেন কি? আপনার বয়স হয়েছে, কি করছেন, আপনার মাথা খারাপ হয়েছে নাকি? আপনার দলের ইস্তাহারে কি ছিল?

[6-20 — 6-30 p.m.]

এখানে আবার বেশি কথা বলা মুশকিল, মাসলম্যানরা আছে তারা এগিয়ে আসবে। আপনাদের প্রত্যেকটি নির্বাচনী ইস্তাহারে স্বশাসিত উন্নয়ন পর্ষদের কথা ছিল। আর কথা ছিল চৌদ্দ লক্ষ হিন্দি ভাষাভাষীর মানুষ যেখানে বাস করে সেই ডুয়ার্স এলাকায় একটা হিন্দি কলেজ করে দেবেন। কোথায় গেল আপনাদের স্ব-শাসিত উন্নয়ন পর্ষদ, কোথায় গেল হিন্দি ভাষাভাষীদের জন্য কলেজ? এবারে আবার যখন নির্বাচন আসছে তখন আবার আপনারা বলছেন—এখন আর কোনও উপায় নেই—একটা উন্নয়ন পর্ষদকে খাড়া করতে হবে। ১৯৯৮ সালে ৪৫ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল, কিন্তু কোনও কাজ আপনারা করেননি হঠাৎ আবার আপনারা পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ করলেন এবং দশ কোটি টাকার বরাদ্দ আপনারা বাড়িয়ে দিলেন এবং মোট টাকা যেটা হল সেটাকে দুটো ভাগে ভাগ করার পরিকল্পনা নিলেন। তাতে উত্তরবঙ্গ পেল সাড়ে সাতাশ কোটি টাকা। এই বঞ্চনা কি আজকে উত্তরবঙ্গের মানুষ মেনে নেবে? আজকে হাউসে হোম মিনিস্টার নেই, তিনি আবার ডেপুটি চিফ মিনিস্টার, তিনি থাকলে ভালো হত—বকসীর হাটে এগারো জনকে গুলি করা হল, এন জি পিতে আর ডি এক্স বিস্ফোরণে ৩২ জন আহত হল, গাইসলে ট্রেন দুর্ঘটনা ঘটালো উগ্রপন্থীরা, আজকে সারা উত্তরবাংলায় আই এস আই তৎপরতা বেড়ে গেছে এবং আই এস আইয়ের নামে আপনারা মুসলিম লোকেদের হয়রানি করছেন। বনমন্ত্রী মহাশয়, টি ভি-তে সাক্ষাৎকার বলছেন আমার জীবনে নিরাপত্তার অভাব আছে। আজকে মাননীয় মন্ত্রী যেখানে বলছে নিরাপত্তার অভাব, সেখানে দিলীপ দাস কোথায় যাবে, আর সাধারণ মানুষই বা কোথায় যাবে। আজকে অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? আজকে এই উগ্রপন্থী কার্যকলাপ বন্ধ করার কোনও কিছু এর মধ্যে নেই। আপনারা মুসলমানদের জন্য খুব চোখের জল ফেলেন, আপনারা মুসলিম দরদি। কিন্তু ১৯৮১ সালে টেন্থ অক্টোবর, গ্রেটার ক্যালকাটা, আসানসোল এবং ইসলামপুর সাব-ডিভিশনে উর্দু ভাষাকে দ্বিতীয় ভাষার মর্যাদা দেওয়ার কথা ঘোষণা করা হল। এটা ডিক্লেয়ার করলেন চিফ সেক্রেটারি, অথচ এখনও সেটা কার্যকর করা হল না কেন? ভোটের সময় কমলবাবু কোচবিহার বললেন, এখানে দুগ্ধ প্রকল্প হবে, শিল্প স্থাপন করা হবে। সারা উত্তরবাংলার লোককে তিনি দুধ খাওয়াবেন, দুধ খাওয়ানো দূরের কথা, সারা উত্তরবাংলার লোককে জল খাওয়ানো যাচ্ছে না। নির্বাচনের সময় চট শিল্পের কথা বলা হয়েছিল, বলা হয়েছিল যারা কৃষক তাদের কোনও দুঃখ থাকবে না।

সেই চটশিল্প কোথায় গেল? ভোটের মুখে আপনারা উত্তরবাংলার লালিপাপ ধরাচ্ছেন। আপনারা পরিষ্কার ভাবে বলুন সেখানে উগ্রপন্থী কার্যকলাপ বন্ধ হবে কিনা? পরিষ্কারভাবে বলুন সেখানে শিল্প হবে কিনা। যদি এইসব কথা বলতে না পারেন তাহলে আমি মনেকরি এই প্রস্তাব এনে কিছু হবে না। মাননীয় মন্ত্রী মহাশয় যে রেজলিউশন এনেছেন সেটা ফালতু, এর কোনও মূল্য নেই। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

(এই সময় মাননীয় সদস্য রেজলিউশনের কপি ছিঁড়ে ফেলেন।)

**শ্রী গৌতম চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদের উপর মন্ত্রী একটা রেজলিউশন এনেছেন। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি যে, আমরা উত্তরবঙ্গের বঞ্চিত মানুষ আমরা আশা করেছিলাম যে এতবড় একটা পরিবর্তন হল, কিন্তু তার উপর আলেচনা সভার প্রথম দিকেই হওয়া উচিত ছিল কিন্তু তা হয়নি। এখানে দক্ষিণবঙ্গের বিধায়করা আছেন। তাদের যখন সমস্যা আছে, তখন আমরা উত্তরবঙ্গের মানুষ সর্বতোভাবে সহযোগিতা করে আমাদের বক্তব্য রাখি। আমরা উত্তরবঙ্গের মানুষ যখন বক্তব্য রাখতে যাই, আমরা দক্ষিশবঙ্গের মানুষদের কাছ ছেকে সেই সহযোগিতা পাই না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে এই কথাটা বলতে চাই যে, সারা উত্তরবাংলায় কামতাপুরিরা জেগে উঠেছে। ঘুমন্ত শিশু তারা আজকে জাগতে শুরু করেছে। সাবালক হতে শুরু করেছে। তারা জানে যে অর্থনৈতিক কাঠামোকে ভেঙ্গে না দেওয়া যায়, তাহলে তাদের দাবি মেনে নেওয়া হবে না। তাই উত্তরবঙ্গের ৬টি জোলয় আগুন ধিকি ধিকি জ্বলছে। একদিন সমস্ত আগুন জ্বলে উঠবে। সেদিন কিন্তু উত্তরবঙ্গের মানুষকে বিচ্ছিন্নতাবাদী বলে আপনারা দোষারোপ করবেন না। আমি জানি না যে, কমলবাবু আমাদের কাছে নিজের পয়সা খরচ করে একটা বই দিয়েছিলেন যে, কি করে উত্তরবঙ্গের মানুষকে বঞ্চিত করা হচ্ছে। যেমন দার্জিলিং উন্নয়ন পর্ষদ তৈরি হয়েছে, সেই রকম অটোনমাস উন্নয়ন পর্ষদ তৈরি করার আমরা দাবি জানিয়েছিলাম। সেই রকম অটোনমাস উন্নয়ন পর্ষদ তৈরি করার দাবি আমরা জানিয়েছিলাম। আজকে তাই মাননীয় অধ্যক্ষ মহাশয় বঞ্চনার কথা বার বার করে বহু সদস্য বলেছেন। বঞ্চনা আমাদের আছে। আমাদের আর্থিক বঞ্চনা আছে, সামাজিক বঞ্চনা আছে। দিনের পর দিন আমরা উত্তরবঙ্গের মানুষ বন্যাতে আক্রান্ত হই। কিন্তু এই বঞ্চনার শিকার থেকে যদি আমরা বাঁচতে চাই। তাহলে স্ব-শাসন ছাড়া আমাদের কোনও দ্বিতীয় উপায় নেই, কোনও বিকল্প নেই। আজকে তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি যে শুধুমাত্র উত্তরবাংলার মানুষ নির্বাচনী গিমিক দেওয়ার দরকার নেই। কিসের রেজলিউশন? প্রত্যেক সদস্য বলবেন। হ্যাঁ, উত্তরবঙ্গের উন্নয়নের দরকার আছে। উন্নয়নের দরকার যদি হয় বিল আকারে কেন মন্ত্রী নিয়ে আসেননি। কেন স্ব-শাসিত উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ কেন গঠন

করা হবে না? আমি আপনার মাধ্যমে সেই দাবি জানাতে চাই আজকে শুধুমাত্র ইলেকশন স্ট্যান্ট জাগলারি দেওয়ার জন্য মানুষের মধ্যে গিমিক সৃষ্টি করে ভোট নেওয়া যায় না। কমলবাবু আমি না আপনার একই সঙ্গে কত রূপ। আমি জানি না এই বর্তমান সরকারের সঙ্গে মুখ্যমন্ত্রীর সঙ্গে আপনার এমন কোনও গোপন চুক্তি হয়েছে যার জন্য আপনি আপনার কথা পাল্টে নিয়েছেন। ভাষা পাল্টে নিয়েছেন। আজকে তাদের লেজুড় ধরে সহ সভাপতি হওয়ার জন্য আজকে—এ চলতে পারে না। মানুষকে ধাপ্পা দেওয়ার চেষ্টা করবেন না। সর্বশেষে আবার বলছি আমরা স্ব-শাসিত অটোনমাস উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ চাই নয়তো উত্তরবঙ্গের যে বিচ্ছিন্নতাবাদী যে শক্তি আছে তাদের কোনওদিন স্তব্ধ করতে পারবেন না।

[6-30 — 6-40 p.m.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দেরিতে হলেও রাজ্য সরকার উত্তরবঙ্গের মানুষের যে আশা আকাঙ্খা মানুষের যে দাবি তার প্রতি সম্মান প্রদর্শন করে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠনের জন্য এখানে আমাদের পরিষদীয় মন্ত্রী ১৬৯ নম্বর ধারা অনুযায়ী যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে আমি অভিনন্দন জানাই। সেই উদ্যোগকে আমি অভিনন্দন জানাই। ইতিমধ্যে পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ সেটাও গৃহীত হয়েছে। সেদিন এখানে দেখলাম যে সকলেই সেটা সমর্থন করেছেন। আমি যে কথাটা বলতে চাই উত্তরবঙ্গের মানুষের দাবি ছিল। তার মানে সরকার দাবিতে সাড়া দিয়েছেন। আর পশ্চিমাঞ্চলের মানুষের দাবি না, সরকার মনে করেছেন যে সরকার মনে করেছেন যে পশ্চিমাঞ্চলে মানুষের জন্য উন্নয়ন পর্ষদ দরকার। এটা হচ্ছে একটা সরকারের প্রকৃত জনদরদি রূপ বা এটাকেই জনগণের সরকার বলে। আমি যে কথা বলতে চাই তা হচ্ছে এই যে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠনের জন্য গত বার মাননীয় অর্থমন্ত্রী বাজেট পেশ করেছেন তখন ৪৫ কোটি টাকা বরাদ্দ করেছিলেন। আজকে ৩০ তারিখ।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সভার সকলের অনুমতি নিয়ে আমি আরও ৪৫ মিনিট সময় বাড়িয়ে দিলাম।

**শ্রী নির্মল দাস ঃ** সেই ৪৫ কোটি টাকায় কি হবে। মাননীয় অর্থমন্ত্রী এর আগেও আমি একবার বলেছিলাম যে ফ্লাড প্রবণ যে জেলাগুলো আছে তাদের জন্য সেই টাকা বরাদ্দ করুন। আমি যে কথাটা বলতে চাই তা হচ্ছে যে সর্বত্র উন্নয়নের পরশ না পৌছানোর জন্য সেখানে নানা বিভেদের রাজনীতি মাথা চাড়া দিয়ে উঠেছে। সেগুলো আমরা জানি যে ৭৮ তম সংবিধান সংশোধনের ফলে ত্রিস্তর পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটি কর্পোরেশন সেগুলো পাচ্ছে। তার মানে প্রবোধবাবু যে প্রস্তাব এনেছেন আমার মনে হয়

এটা পরিপূরক সংস্থা হিসাবে। এর ফলে সর্বত্র উন্নয়ন পৌঁছে দেওয়ার চেষ্টা করা হবে বলে আমার মনে হয়। আমি জানি না কেন বিরোধীদলের সদস্যরা এর বিরোধিতা করলেন। ওরা অর্থাৎ কংগ্রেস দীর্ঘ দিন ক্ষমতায় ছিলেন— এখানে একজন বিরোধী বন্ধু বললেন যে সোনার বাংলা ছিল ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত। সেই সোনার বাংলা যখন ছিল তখন তৎকালীন মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায় কেন উন্নয়ন পর্যদ গঠন করেননি? এই সরকার দেরিতে হলেও উদ্যোগ নিয়েছেন। আমি যে কথাটা বলতে চাইছি সেটা হচ্ছে পরিচালন বিষয়ে। সেটা মাননীয় অর্থমন্ত্রী তার জবাবি ভাষণে বললেন আশা করছি। উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ কিভাবে পরিচালিত হবে তা উত্তরবঙ্গের মানুষের জানার আগ্রহ স্বাভাবিক। এটা ঘটনা যে জেলা পরিষদ পরিকল্পনা কমিটি অর্থাৎ ডি পি সি আছে, তার পাশাপাশি এটাকে যদি স্ট্যাটিটুরি পাওয়ার না দেওয়া যায় তাহলে এর উপযোগিতা কার্যকারিতা বিষয়ে এটা নিয়ে সাধারণ মানুষের মনে বিভ্রান্তি আসবে। আমি বলতে চাই এই পর্যদ যেমন উত্তরবঙ্গের বিধায়করা, সাংসদরা থাকবেন, জেলা পরিষদের সভাধিপতিরা থাকবেন— সভাধিপতি যে দলের থাকেন সহকারি সভাপতি অন্য দলের হন, —সে ক্ষেত্রে সহকারি সভাধিপতিকেও যেন এই পর্যদে নেওয়া হয়। কর্পোরেশন, মিউনিসিপ্যালিটির ক্ষেত্রেও একই নিয়ম হওয়া দরকার। কিন্তু পঞ্চায়েত ব্যবস্থা কার্যকর করার জন্য সফল করার জন্য জেলা পরিষদকে যে পরিমাণ অর্থ প্রদান করা হয় সেখানে জেলা পরিষদের ইনফ্রাস্ট্রাকচার যথাযথ না থাকায় পরিকল্পনা রূপায়ণে বিঘ্নিত হচ্ছে। সবেমাত্র এটা গড়ে উঠেছে। উন্নয়নের সব ব্যাপারেই জেলা পরিষদকে দায়িত্ব দেওয়া হচ্ছে, ফলে জেলা পরিষদ ওভার লোডেড হচ্ছে। উন্নয়ন পর্যদের বিভিন্ন কাজ যখন করতে হবে, কে করবে? প্রস্তব সরকারের বিভিন্ন দপ্তর করবে। যেমন একটা হাসপাতাল করার সিদ্ধান্ত হলে কে করবে? সেটা স্বাস্থ্য দপ্তর করবেন, একটা রাস্তা নির্মাণের জন্য পরিকল্পনা হলে সেটা বর্তমানে জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি, মিউনিসিপ্যালিটি করছেন, কিন্তু পর্যদ গঠিত হলে তার কাজ করবে সরকারের সংশ্লিষ্ট দপ্তর। উন্নয়ন পর্যদ কাজ করাবেন। সেচের বাঁধের কাজ ইরিগেশন ডিপার্টমেন্টকে দিয়ে করাতে হবে। পর্যদের বিদ্যুৎ পরিষেবার কাজ বিদ্যুৎ দপ্তর করবে। টেকনিক্যাল প্রকল্প রূপায়ণ করবে ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্ট। এইভাবে এগিয়ে গেলে দেখবেন মানুষের আস্থা ফিরে আসছে উন্নয়ণের পরশ সর্বত্র পৌঁছে দেওয়ায়। এই পরশ যায় নি বলে পরিকল্পিতভাবে এই রকম অস্থিরতা সৃষ্টি করে উত্তরবঙ্গের উগ্রপন্থী সংগঠনগুলো এটাকে বাফার এরিয়া করার চেষ্টা করছেন। আমি যেটা বলতে চাইছি যে দুটি উন্নয়ন পর্যদ—উত্তরবঙ্গ আর পশ্চিমাঞ্চল পর্যদ গঠন করেছেন, তার জন্য বরাদ্দ অর্থ অপ্রতুল। গতবারে উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ গঠন না করেই ৪৫ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল। কিন্তু এবারে দুটি পর্যদ গঠন করে ৫৫ কোটি টাকা করা হয়েছে। গত বাজেটের ৪৫

কোটি টাকা উত্তরবঙ্গের জন্য বরাদ্দ হয়েছিল সেই টাকা বন্যা নিয়ন্ত্রণে দিয়ে দেওয়া হোক। বর্তমানে উত্তরবঙ্গের জন্য অর্থ বাড়াতে হবে। এই পর্যদকে স্বাধীনতা দিতে হবে। এটা যেন কথার কথা না হয়, কাগুজে না হয়। আমি আপনাকে অনুরোধ করব যে জলপাইগুড়ি ডিভিশনাল কমিশনার দপ্তর আছে তা বর্তমানে নন-ফাংশনিং, সেটাকে ফাংশনিং করতে হবে এবং সেটা দেখার জন্য যিনি আছেন বিভাগীয় কমিশনারকে সদস্য সচিব করা হোক এই পর্যদের। উত্তরবঙ্গে জলপাইগুড়ি শিলিগুড়ি ডেভেলপমেন্ট অথরিটি আছে, ডি জি এইচ সি আছে। সেখানে উন্নয়ন। পরশ [illegible] নামে নাম করে যেন ডবল, ট্রিপল, বেনিফিট পাইয়ে দেওয়ার ব্যবস্থা না হয়। সমস্ত এলাকাকে সমান সুযোগ দিতে হবে। একটা জলাধার নির্মাণের দায়িত্ব পি এইচ ই ডিপার্টমেন্ট কে দিয়ে পর্ষদ পরিশ্রুত পানীয় জল সরবরাহ করার ব্যবস্থা করবে। একই জায়গায় ডি জি এইচ সি, জলপাইগুড়ি, শিলিগুড়ি ডেভেলপমেন্ট অথরিটি প্রস্তাবিত পর্যদ একই [illegible] না করে সমন্বয়ের ভিত্তিতে করবে। অর্থাৎ সার্বিক উন্নয়নের পক্ষে উত্তরবঙ্গ উন্নয়ণ পর্যদ এবং পঞ্চায়েত, পৌরসভা, কর্পোরেশনের পরিপূরক সংস্থা হিসাবে কাজ করবে। সাধারণ মানুষের আশা আকাঙ্খাকে বাস্তবায়িত করার প্রয়াস নিতে পারবে এবং সাধারণ মানুষের আস্থা অর্জন করতে সক্ষম হবে।

[6-40 — 6-50 p.m.]

**শ্রী আব্দুল করিম চৌধুরি ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আজকে মাননীয় প্রবোধচন্দ্র সিন্‌হা মহাশয় ১৬৯-এ উত্তরবাংলার ব্যাপারে এই হাউসে যে বিষয়টা আলোচনার জন্য নিয়ে এসেছেন তাকে আমি স্বাগত জানাতে পারছি না। কারণ এটা মনে হচ্ছে একটা আই-ওয়াস ছাড়া কিছু নয়। এই উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ কেবল মাত্র উত্তরবাংলার কাজকর্ম দেখা শোনা করার জন্য, একটা মনিটারিং বডি। এটাতে লেখা হয়েছে, ৬টা জেলার ডেভেলপমেন্ট নিয়ে এই বোর্ড তৈরি হবে। তারা কাজকর্ম মনিটারিং করবে কিন্তু তাদের কোনও ক্ষমতা থাকবে না। জেলার কাজকর্ম দেখবে। মাননীয় অর্থমন্ত্রী বলেছিলেন, উত্তরবাংলার ব্যাপারে নিয়ে সমস্ত এম এল এ, মন্ত্রী, এবং এম পি-দের নিয়ে আলোচনা হবে শিলিগুড়িতে এবং তার পর এই হাউসে একটা বিল আনা হবে এবং তার মধ্যে দিয়ে উত্তরবাংলার জন্য একটা ডেভেলপমেন্ট বোর্ড তৈরি করা হবে। কিন্তু সেটা তিনি করলেন না। যাইহোক, আজকে খুশির ব্যাপার যে এটা বিধানসভায় আলোচনা হচ্ছে। দীর্ঘ ২৩ বছর পরে বামফ্রন্ট সরকারের মাথায় ঢুকেছে যে উত্তরবাংলার ব্যাপারে আলোচনা করতে হবে। আজকে এখানে বিভিন্ন সদস্য তথ্য দিয়ে বলেছেন কিভাবে ২৩ বছর ধরে উত্তরবাংলাকে বঞ্চিত করে রাখা হয়েছিল এবং এর জন্য কামতাপুরির মতো বিচ্ছিন্নতাবাদী আন্দোলন মাথাচাড়া দিতে পেরেছে। এছাড়া, চুরি, ডাকাতি, খুন-খারাপি,

প্রভৃতি নানা রকম অশান্তি হচ্ছে। কারণ, কোনও ডেভেলপমেন্ট নেই, ইন্ডাস্ট্রি নেই, হেভি ইন্ডাস্ট্রি নেই, কোনও এমপ্লয়মেন্ট ওরিয়েন্টেড প্রোগ্রাম নেওয়া হয়নি। এবং এজন্য উত্তরবাংলার মানুষ নিজেদের বঞ্চিত মনে করছে। এই সরকারের মাননীয় অসীমবাবু বলেছিলেন উত্তরবাংলার জন্য কিছু করব। কিন্তু কিছুই করছেন না। বলেছিলেন চাষীদের জন্য কিছু করা হবে। কিন্তু কি করা হয়েছে। চাষীদের জমি চা-বাগানের মালিকরা নিয়ে নিচ্ছে। আপনি বলেছিলেন, রুখতে হবে। কিন্তু আজকে আপনি এবং অশোকবাবু বলছেন, চা-বাগান করতে হবে এবং এটা হলে উন্নতি হবে। আপনি কি সমস্ত উত্তরবাংলাকে পুঁজিপতিদের হাতে বিক্রি করে দিতে চান? আজকে রাজবংশীরা আন্দোলন করছে, তারা বলছে আমাদের এলাকায় চা-বাগান করতে দেব না। কিন্তু মাফিয়া ডনদের গুন্ডাদের নিয়ে এসে চা-বাগানের জন্য জমি দখল করা হচ্ছে ইসলামপুরের চোপড়ায়। আমাদের উত্তরবাংলার কোনও এলাকায় কর্মসংস্থানের কোনও ব্যবস্থা নেই। যা কিছু হয়েছিল ঐ কংগ্রেস আমলে। তা সে নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি, নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজ আর ইঞ্জিনিয়ারিং কলেজ, যাই বলুন না কেন। আপনারা গত ২৩ বছর ধরে উত্তরবাংলার জন্য সঠিকভাবে কিছুই করেননি। স্যার, ইসলামপুর সাব-ডিভিসনটা বিহারের অন্তর্ভুক্ত ছিল, ১৯৫৬ সালে পশ্চিমবাংলায় আনা হয়েছে। ইসলামপুর সাব-ডিভিসনকে আন্ডার এস আর সি রিপোর্ট কিছু কন্ডিশন দিয়ে পশ্চিমবাংলার আনা হয়েছিল লিংক রোড হিসাবে—উত্তরবাংলা এবং দক্ষিণবাংলাকে মেলাবার জন্য। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ডাঃ বি সি রায় এবং বিহারের মুখ্যমন্ত্রীর মধ্যে আন্ডার এস আর সি চুক্তি হয়েছিল। তাতে বলা হয়েছিল ইসলামপুর সাব-ডিভিসনের কালচার, ভাষা সব কিছু বজায় থাকবে। কিন্তু সেই চুক্তি অনুযায়ী আজ পর্যন্ত ইসলামপুর সাব-ডিভিসনের জন্য এই সরকার কোনও কিছুই করেননি। সেখানকার মানুষরা তাদের দাবি দাওয়া নিয়ে আন্দোলন করলেই বলা হয় বিচ্ছিন্নতাবাদী আন্দোলন করছে। কামতাপুরি আন্দোলনকে যেমন বিচ্ছিন্নতাবাদী আন্দোলন বলা হচ্ছে, তেমন উত্তরবঙ্গের যে কোনও আন্দোলনকেই বিচ্ছিন্নতাবাদী আখ্যা দেওয়া হয়। সব ব্যাপারেই উত্তরবঙ্গের মানুষদের দাবিয়ে রাখা হয়েছে। এই যে প্রস্তাব আনা হয়েছে নর্থ বেঙ্গল ডেভেলপমেন্ট বোর্ড গঠনের সেই বোর্ডকে যদি অটোনমি দেওয়া হয় তাহলেই এই প্রস্তাব সার্থকতা পাবে। তা নাহলে এটা শুধুই ধাপ্পাবাজী হবে। ঐ বোর্ডকে যদি অটোনমাস বডি করা হয় তাহলেই পারপাস সার্ভ হবে। তা নাহলে এটা একটা মিয়ার কমিটি হবে, আর কিছুই হবে না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, একটা পয়েন্ট অব অর্ডার তুলছি। স্যার, আমরা এই হাউসে এমন কিছু প্রস্তাব নিতে পারি না যা হাউসের তৈরি করা আইন বিরোধী হয়। স্যার, আপনি একজন আইনজীবী, আপনি একটু শুনুন। এখানে বলা হচ্ছে। উত্তরবঙ্গের

জেলাগুলির বর্তমান পরিকল্পিত যোজনার পরিপ্রেক্ষিতে উত্তরবঙ্গের কোচবিহার, দার্জিলিং, জলপাইগুড়ি, উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর এবং মালদহ জেলার সার্বিক উন্নয়ন ত্বরান্বিত করার জন্য ঐ জেলাগুলির জেলা পরিকল্পনা কমিটিগুলির এবং রাজ্য যোজনা পর্যদের নীতির সাথে সামঞ্জস্য রেখে উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ গঠন করা হোক। এর মধ্যে দার্জিলিং জেলা আছে। আপনি জানেন এই হাউসে আইন পাস করে আমরা দার্জিলিং পাহাড়ি এলাকার জন্য ডি জি এইচ সি, করেছি এবং সেটা একটা অটোনমাস ইলেকটেড বডি। এখন যদি দার্জিলিংকে উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদের মধ্যে নেওয়া হয় তাহলে ডি জি এইচ সি-র অটোনমিতে ইন্টারফেয়ার করা হবে। এই হাউসেরই তৈরি করা একটা আইনের ওপর রেজলিউশন নিয়ে এসে তার ওপর আমরা হস্তক্ষেপ করছি। এটা একটা লিগ্যাল পয়েন্ট। ১৬৯-এর যে কন্ডিশনগুলি আছে তাতে দেখছি কোনও রেজলিউশন ইন কন্টাভেনশন অব দি একজিসটিং ল নিতে পারি না। দার্জিলিং-এর জন্য কি করে একই সাথে উন্নয়ন পর্যদ এবং হিল কাউন্সিল হবে? এটা কি হবে?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সৌগতবাবু ডেভেলপমেন্ট বা উন্নয়নের ব্যাপারগুলো এটা হলে এখানে যাবে। ওখানে তো পঞ্চায়েতও আছে। সুতরাং এই প্রস্তাব এখানে নিতে কোনও অসুবিধা নেই।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, তাহলে এখানে বলা দরকার যে পাহাড়ি এলাকা বাদ দিয়ে দার্জিলিং জেলা।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বসুন, ওটা ঠিকই আছে।

[6-50 — 7-10 p.m.]

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিষদীয় মন্ত্রী শ্রী প্রবোধ চন্দ্র সিনহা উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ গঠনের জন্য যে প্রস্তাব এনেছেন, আমি সেটা সমর্থন করে ২-৪টি কথা বলছি। উত্তরবঙ্গের ৬টি জেলায় বিভিন্ন জনগোষ্ঠীর নানা বৈচিত্র নিয়ে অবস্থান। সেই মানুষগুলির আবেগ এবং অনুভুতিকে মর্যাদা দিয়ে এই প্রস্তাব আজকে বিধানসভায় এসেছে। এটা অভিনন্দন যোগ্য। মাননীয় সদস্যরা আজকে এখানে যে আলোচনা করলেন তাতে বিভিন্ন বিষয়ে কারও কারও ক্ষোভ বিক্ষোভ কিছু কিছু থাকলেও একটা জায়গায় একই সুরে সকলের বক্তব্য বাধা, এটা হোক। উত্তরবঙ্গ প্রসঙ্গে এখানে উন্নয়ন, অনুন্নয়ন বঞ্চনা ইত্যাদি অনেক কথাই শোনা গেল। আমিও উত্তরবঙ্গে থাকি, আজন্মকাল, প্রায় সাত পুরুষের ভিটে। আমার মনে হয় স্বাধীনতার পর থেকে উত্তরবঙ্গের সবচেয়ে বড় যে অভাব, সেটা হচ্ছে যোগাযোগের অভাব। আজকের দিনে উন্নত যোগযোগ ব্যবস্থা ছাড়া আমরা কেউ উন্নয়ন আশা করতে পারি না।

ইদানিংকালে পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে গ্রামেগঞ্জে কিছু কিছু রাস্তাঘাট হয়েছে ঠিকই কিন্তু এটার আরও বেশি বর্ধিত রূপ পাওয়া দরকার। পূর্ত সড়কের ব্যাপারটা এখন অন্যান্য জায়গার থেকে অনেক ভাল কিন্তু তবুও আমরা মনে করি আশু ফোর লেন, সিক্স লেন রাস্তা সেখানে হওয়া দরকার। তার সঙ্গে রেল ও বিমান পরিষেবার ব্যবস্থারও এই দুটি রাজ্য সরকারের হাতে নেই ব্যাপক উন্নয়ন হওয়া দরকার। একজন বন্ধু বলছিলেন, উত্তরবঙ্গে শিল্পায়ন হচ্ছে না। এটা না হওয়ার একটা বড় কারণ হচ্ছে যোগাযোগ ব্যবস্থার অপ্রতুলতা। এই ধরনের পান্ডববর্জিত জায়গায় শিল্পপতিরা যেতে চাইছেন না। আজকে এই আধুনিক যোগাযোগ ব্যবস্থার দিনে সেখানে যেতে এত সময় লাগে যে সেই সময়টা তারা ব্যয় করতে চান না। তারজন্যই এই রেল ও বিমান যোগাযোগ ব্যবস্থার অতি সত্বর উন্নতি বিধান করা দরকার।

(গোলমাল)

২৩ বছর ধরে আমরা এইসব কথা বলে আসছি কিন্তু আপনারা বলেন না, আপনাদেরও বলা উচিত। উত্তরবঙ্গের ক্ষেত্রে এই রেল ও বিমান পরিষেবার ব্যাপারটা অত্যন্ত কাহিল হয়ে গিয়েছে, এটা দেখা দরকার। তারপর আপনারা যে কথাটা বলেছেন যে গত ২৩ বছরে উত্তরবঙ্গে নাকি কোনও কাজই করা হয়নি—এই কথাটা আমি মেনে নিতে একেবারেই রাজি নই। সেখানে প্রতিটি জেলায় জেলা পরিষদ আছে, ব্লকে পঞ্চায়েত সমিতি আছে, হাজার হাজার গ্রামপঞ্চায়েত আছে এবং এই সমস্ত সংস্থার মাধ্যমে গত ২২-২৩ বছর ধরে আমরা উত্তরবঙ্গের উন্নয়নের কাজ চালিয়ে যাচ্ছি। এই মুহূর্তে আমার কাছে ফিগারটা নেই কিন্তু আপনারা সকলেই জানেন যে লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা এই সমস্ত পঞ্চায়েতের মাধ্যমে উত্তরবাংলার গ্রামের উন্নয়নের জন্য ব্যয় করা হয়েছে। উত্তরবঙ্গের বিভিন্ন উন্নয়নমূলক কাজে এই টাকা লাগানো হয়েছে। তবে এটা ঠিকই যে ৭৭ সালের আগে এসব ছিল না, তখন শুধু বঞ্চনাই ছিল। প্রকৃত অর্থে বঞ্চনা যাকে বলে ৭৭ সালের আগে পর্যন্ত উত্তরবঙ্গে ক্ষেত্রে তাই ছিল কিন্তু ৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার পর সেখানে উন্নয়নমূলক কাজ হচ্ছে। ৭৭ সালের আগে গোটা পশ্চিমবঙ্গের মধ্যে উত্তরবঙ্গে ছিল বিশাল ঘাটতি এবং সেই ঘাটতি নিয়েই আমাদের শুরু করতে হয়েছিল। বিরোধীদলের মাননীয় সদস্য শ্রী গৌতম চক্রবর্তী মহাশয় বিদ্যুতের ব্যবহার নিয়ে বললেন। এই প্রসঙ্গে এই মুহূর্তে আমার কাছে যে তথ্য আছে সেটা পরিবেশন করছি। ৮৩-৮৪ সালে উত্তরবঙ্গের বিদ্যুতের ব্যবহার ছিল ১৫৩.৩ মেগাওয়াট মাত্র আর গোটা পশ্চিমবঙ্গে যা ব্যবহৃত হত তার পরিমাণ ছিল ৬ হাজার ৩৯০.৬ মেগাওয়াট। পরিসংখ্যানটা মনে রাখবেন। এবারে চলে আসুন ১৩ বছর পরে ৯৬-৯৭ সালে। উত্তরবঙ্গের ক্ষেত্রে এটা বেড়ে হয়েছে ৪ হাজার ৭৯০.৫০ মেগাওয়াট। ১৩ বছরে

সারা রাজ্যে শতকরা ১২২ ভাগ বৃদ্ধি পেয়েছে আর উত্তরবঙ্গের ক্ষেত্রে বৃদ্ধি পেয়েছে ৩হাজার ২৫ ভাগ। উত্তরবঙ্গে বিদ্যুতের কি বেহাল অবস্থা ছিল তা আমরা সকলেই জানি। আজকে কিছুটা ত্রুটি-বিচ্যুতি থাকা সত্ত্বেও সেখানে বিদ্যুতের ব্যবস্থা অনেক ভাল হয়েছে।

( গোলমাল)

জেলা পরিষদ থেকে সেখানে যেসব উন্নয়নমূলক কাজ করা হচ্ছে, প্রস্তাবিত এই উন্নয়ন পর্ষদ সেখানে সেই কাজগুলি করার ক্ষেত্রে বাড়তি একটা সাহায্যকারী প্রতিষ্ঠান হিসাবে কাজ করবে। কাজেই এটা কোনও ক্ষতিকারক প্রতিষ্ঠান নয়। এই সংস্থার মাধ্যমে বড় বড় উন্নয়নমূলক কাজগুলি হতে পারবে।

(গোলমাল)

এমন অনেক উন্নয়নমূলক কাজ থাকে যা একা জেলা প্রশাসন দিয়ে সব সময় করা সম্ভব হয় না। এই যেমন বন্যার কথা আপনারা বললেন। আমি একটি বন্যা-প্রবণ এলাকায় বাস করি। আমার বাড়িতে বন্যার সময় প্রতি বছর এক গলা করে জল জমে আলিপুরদুয়ার সাব-ডিভিসনে। তাছাড়া উত্তরবঙ্গে আন্তর্জাতিক সীমানা রয়েছে। কুচবিহার, জলপাইগুড়ি ইত্যাদি জায়গায় এ নিয়ে সমস্যা আছে। কাজেই সেখানে সব কিছু জেলা প্রশাসন দিয়ে করা সম্ভব হয় না। সেখানে এই উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ যদি ইন্টারভিন করে তাহলে ভাল হয়। এছাড়া তিস্তা সেচ প্রকল্প উত্তরবঙ্গের ৬টি জেলার ব্যাপার। বর্তমানে কিছু কিছু সুফল পাওয়া যাচ্ছে। এরপরে উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ যে ৬টি জেলা দেখবে, তাদের যে ক্ষমতা দেওয়া হবে সেই অনুযায়ী তারা দেখবে। এই বিষয় নিয়ে যখন তারা কথাবার্তা বলবে, আলোচনার জন্য টেবিলে বসবে তখন নিশ্চয়ই এর গুরুত্ব আরও বাড়বে। উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ, এটার উদ্দেশ্য শুধু প্রস্তাব আনাই নয়, এতে সেখানকার জনগণের আকাঙ্খা পূরণ হবে বলে আমি বিশ্বাস করি। আর এর পরিকাঠামোর দিক থেকে এই মুহূর্তে এই প্রস্তাবে কিছু নেই। তবে আমি যেটুকু জেনেছি তাতে আমি আশা করছি যে উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদের কিছু কিছু পরিকাঠামো আস্তে আস্তে গড়ে উঠবে। কারণ একদিনে সব কিছু করা যায় না। কাজেই এর পরিকাঠামো আস্তে আস্তে বাড়ুক এটা আমি কামনা করি। আপনারা অনেকে এখানে বিচ্ছিন্নতাবাদ আন্দোলন ইত্যাদি কথা বলেছেন। বিচ্ছিন্নতাবাদ আন্দোলন কি শুধু উত্তরবঙ্গে দেখা দিয়েছে? আজকে গোটা ভারতবর্ষে কি অবস্থা? কাশ্মীর, পাঞ্জাব, আসাম এমন কি সমস্ত উত্তর-পূর্বাঞ্চলের বিভিন্ন স্টেটগুলি দিকে যদি তাকাই তাহলে কি দেখব? তাছাড়াও অন্যান্য জায়গা আমরা কি দেখছি? শুধু উত্তরবঙ্গে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন হচ্ছে, এটা ঠিক

নয়। তবে হ্যা, অন্যান্য জায়গার মতো এখানেও সমস্যা আছে। সেই ব্যাপারে সেখানকার যুবসমাজকে ভাবিয়ে তুলেছে। তারা ভাবছে, আমরা কলকাতা থেকে দূরে আছি বলে আমাদের খোঁজ-খবর কেউ নেয় না। কাজেই এই বিষয়ে মোকাবিলা করা দরকার এবং সেটা একমাত্র হতে পারে যোগাযোগ ব্যবস্থার মধ্যে দিয়ে। সেজন্য যোগাযোগ ব্যবস্থাকে সঠিকভাবে গড়তে হবে। কাজেই আমি অনুরোধ করব এবং আপনারাও এই ব্যাপারে একটু বলুন।

মাননীয় রেল মন্ত্রী বলেছেন যে এবারে অনেকগুলি রেল হবে। এটা যত দ্রুত হয় তত আমাদের মঙ্গল। কারণ তাহলে যোগাযোগ বাড়বে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদের ব্যাপারে আমি আগেই বলেছি যে, উত্তরবঙ্গে বিভিন্ন জনগোষ্ঠীর মানুষ রয়েছে যারা দীর্ঘদিন থেকে ওখানে বসবাস করছেন। তারা একটা শান্তিপূর্ণ সহবস্থানের মধ্যে দিয়ে চলে আসছেন। এটা একটা ঐতিহ্য। এই পর্যদ গঠন সম্পর্কে বিভিন্ন মানুষের যে প্রতিনিধিত্ব, সেটার ব্যাপারে আগামীদিনে একটা নিশ্চয়তা থাকা দরকার। কেন না, উত্তরবঙ্গের সমস্ত মানুষের মনে ব্যাথা-বেদনা একটা জায়গায় তুলে এনে প্রকাশ করা দরকার। ইতিমধ্যে যে বিষয়টা আমি ব্যক্তিগত ভাবে উপলব্ধি করেছি, আশা করি আপনারাও সেটা উপলব্ধি করবেন যে, শুধু উন্নয়নের ব্যাপার নয়, উন্নয়ন ছাড়াও সংস্কৃতির একটা দিক আছে। ইদানিংকালে উত্তরবঙ্গে লোক-সংস্কৃতি চর্চার কেন্দ্র ইত্যাদির মধ্যে দিয়ে—আজকে ভাওয়ালি গান খুবই জনপ্রিয় হয়েছে—এমন একটা মাত্রায় নিয়ে যাওয়া হচ্ছে, যার মধ্যে দিয়ে প্রত্যন্ত জায়গায় যে যুবক সে হয়ত ফার্স্ট জেনারেশনের মাধ্যমিক পাশ করেছে, তার খোঁজ কেউ করে না, তাকে যদি সাংস্কৃতিক অনুষ্ঠানের মধ্যে নিয়ে আসা যায় তাহলে তার মনের মধ্যে মেলামেশার ভালবাসার আন্তরিকতা গড়ে উঠবে। আজকে সেই বিষয়টা বামফ্রন্ট সরকার শুরু করেছে, এটা আমাদের স্বীকার করতে হবে। হাজার হাজার মানুষকে এই ধরনের অনুষ্ঠানের মধ্যে নিয়ে এসে, শহরের মানুষ, বহু ভাষাভাষীর জনগোষ্ঠী, বহু বৈচিত্রের মানুষকে নিয়ে এসে এক সূত্রে বেধে রাখার চেষ্টা করা হচ্ছে এবং তার নায়ক হিসাবে বামফ্রন্ট সরকারের যে জনমুখী নীতি, গ্রামীণ নীতি, তার মধ্যে দিয়ে সেটা পরিচালিত হচ্ছে। কাজেই এই যে রেজলিউশন এসেছে, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[7-00 — 7-10 p.m.]

**শ্রী মিহির গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্যের প্রথমে উত্তরবঙ্গ স্বশাসিত উন্নয়ন পর্যদ গঠনের দাবি জানিয়ে মাননীয় মন্ত্রী প্রবোধচন্দ্র সিন্‌হা মহাশয়ের প্রস্তাবের ভিত্তিতে আলোচনায় অংশ গ্রহণ করছি।

স্যার, এতক্ষণ আমরা উত্তরবঙ্গের মানুষ—মন্ত্রী যোগেশবাবুর বক্তৃতা শুনলাম। মাননীয় যোগেশবাবুর লজ্জা উত্তরবঙ্গকে বঞ্চনা, সেটা কোথায় বলি। ২৩ বছর হয়ে গেল, কিন্তু সেখানে বিকাশের অবস্থা কি? বামফ্রন্ট সরকার সারা জীবন থাকলেও কিছু করতে পারবে না। গত আর্থিক বছরে শিল্প দপ্তরে মোট বাজেট ছিল ১,১১৭ কোটি টাকা। তারমধ্যে উত্তরবঙ্গের জন্য বরাদ্দ ছিল কত? উত্তরবঙ্গের জন্য বরাদ্দ করেছিলেন মাত্র ১৭ কোটি টাকা সেখানকার ৬টি জেলার জন্য। বামফ্রন্ট সরকার শিল্প দপ্তরের বাজেট করেছিলেন ১,১১৭ কোটি টাকার, আর তার থেকে উত্তরবঙ্গের ৬টি জেলাকে দিয়েছিলেন মাত্র ১৭ কোটি টাকা। এই জায়গাটাই আমাদের ভাবতে হবে যে, আমরা কোথায় আছি। মূলত আজকে আলোচনাটা কোথায়? প্রবোধবাবু যে প্রস্তাব এনেছেন তার একটি জায়গায় তিনি লিখেছেন—এই সভা আরও প্রস্তাব গ্রহণ করছে যে, এই পর্ষদ উত্তরবঙ্গের সার্বিক উন্নয়নে বিভিন্ন প্রকল্প প্রণয়ন এবং রূপায়ণ করার দায়িত্ব পঞ্চায়েত সংস্থা, স্থানীয় স্বায়ত্ব শাসন সংস্থা এবং সরকারি ও আধা সরকারি সংস্থার মাধ্যমে পালন করবে এবং প্রস্তাবিত উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ সার্বিক উন্নয়ন পরিকল্পনা প্রণয়ন এবং প্রকল্প রূপায়ণের তদারকির সাথে ঘনিষ্ঠভাবে যুক্ত থাকবে। তাহলে এই পর্ষদ কি দারোয়ান, না দালাল? এই পর্ষদ দারোয়ান, না দালাল, সেটা স্পষ্ট করে বলবেন। ভাঁওতারও একটা পরিসীমা আছে। শুধুমাত্র উত্তরবঙ্গের মানুষকে ভাঁওতা দেবার জন্য আপনি এই প্রস্তাব আনলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিনীতভাবে আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারকে জানাতে চাই, আমরা ২৫ বছর ধরে উত্তরবঙ্গের উন্নয়নের স্বার্থে আন্দোলন করছি এবং সেখানে এক এক দল এক এক রকম পতাকা নিয়ে আন্দোলন করছে এটাও ঠিক। কিন্তু আজকে বামফ্রন্ট সরকার রাজনীতি কেমনভাবে করছে দেখুন। পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদের জন্য কোনওরকম দাবি নেই, আন্দোলন নেই, হঠাৎ করে এরা পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ গঠন করে ফেললেন। মাননীয় মন্ত্রী অতীতে কি ঘোষণা করেছিলেন? ১৯৯৮ সালের বাজেটে অর্থমন্ত্রী এখানে উপস্থিত রয়েছেন, তিনি ঘোষণা করেছিলেন যে, সুন্দরবন উন্নয়ন পর্ষদের ধাঁচে উত্তরবঙ্গের জন্য গঠিত হবে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ। স্লোগান তুলেছিলেন কেবল মাত্র। বলেছিলেন যে, উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন করে ৪৫ কোটি টাকা খরচ করবেন। খরচ করেছেন কি সেই টাকা? আজকে আবার উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন করবার জন্য একটা রেজলিউশন আনলেন। গত বছর ৪৫ কোটি টাকা দেবেন বলে যা বলেছিলেন—বিরোধিতা এটা নয়—সেই ৪৫ কোটি টাকাটা দেবেন কি তিনি? মাননীয় অর্থমন্ত্রী এখানে রয়েছেন। তিনি বলেছিলেন যে, ৪৫ কোটি টাকা দেবেন উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদকে, কিন্তু সেই টাকা খরচ হল না। এবারে আবার একটা পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ গঠন করে বলেছেন যে, এই দুটি উন্নয়ন পর্ষদের জন্য ৫৫ কোটি টাকা বরাদ্দ করা হল। ভাঁওতার সীমাহীনতা কোথায় গিয়ে দাঁড়িয়েছে স্যার, এটা

ভাবা দরকার। ওই টাকা যারা বসে আছে বিধায়কগণ তারা হাসছেন। ঘুঁটে পুড়ে আর গোবর হাসে। হাসবেন না। ভাবুন কোনও জায়গায় নিয়ে যাচ্ছে আমাদের। জায়গটা কোথায় সেই জায়গাটা থেকে ভাবতে হবে। উত্তরবাংলার মানুষ দেখছে সমস্ত জিনিস অত্যন্ত পরিষ্কার ভাবে দেখছে। এর পরিনাম কোথায় যাবে জানি না। আমি এই ব্যাপারে নতুন করে ভাববার জন্য রাজ্য সরকারকে আবেদন জানাবো। শুধু ভাঁওতা নয়, উন্নয়নের স্বার্থে যদি কিছু করতে পারেন তার ব্যবস্থা করুন। শুধু ভাঁওতা এবং বিভ্রান্ত করে ঘোলা জলে রাজনীতি করলে তার পরিণাম ভয়াবহ হবে। মাননীয় সদস্য কমল গুহ মহাশয় ১০-১৫ বছর মন্ত্রী ছিলেন বামফ্রন্ট সরকারের। তিনি মন্ত্রী থাকাকালীন কি করেছেন আমি জানি না। তবে উত্তরবাংলার জন্য তিনি মাঝে মাঝে মিটিং মিছিল করেছেন। তিনি মাঝে মাঝে সত্যি কথাও বলেন রাজনীতি করার জন্য, সেই কথাটা আবার তিনি পাল্টেও নেন। তার প্রমাণ হচ্ছে তিনি এই প্রস্তাবকে সমর্থন করে বক্তব্য রাখলেন। আমি খুব দুঃখিত কমলবাবু ১১-৪-৯৮ সালে একটা যৌথ পুস্তিকা প্রকাশ করেছিলেন। কে কে তাতে সই করেছিলেন? সই করেছিলেন নরেন হাঁসদা, সভাপতি, ঝাড়খন্ড পার্টি, পশ্চিমবঙ্গ রাজ্য কমিটি, কমল গুহ, সাধারণ সম্পাদক. ফরওয়ার্ড ব্লক (সমাজতান্ত্রিক) পশ্চিমবঙ্গ রাজ্য কমিটি এবং সোমেন মিত্র, সভাপতি (কার্যনির্বাহী) প্রদেশ কংগ্রেস কমিটি, পশ্চিমবঙ্গ রাজ্য কমিটি। কমলবাবু আজকের এই প্রস্তাবকে সমর্থন করছেন। কিন্তু সেই পুস্তিকাতে তিনি কি লিখেছেন? তিনি লিখেছেন "রাজ্য সরকারের প্রস্তাবিত, উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ" গঠন করে উত্তরবঙ্গের মৌলিক সমস্যার সমাধান করা যাবে না। সুন্দরবন বা ঝাড়গ্রাম উন্নয়ন পর্যদের ধাঁচে এই উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ হবে রাজ্য সরকারের একটা পেটোয়া কমিটি। এটা কার লেখা? কলমবাবুর লেখা। আর কি লিখেছেন তিনি? তিনি লিখেছেন "ঠুঁটো জগন্নাথ এই পর্যদ উত্তরবঙ্গের মৌলিক উন্নয়নে কোনও কাজেই আসবে না।" কমলবাবু আর কি বলেছেন? বলেছেন " তার উপরে উত্তরবঙ্গের বনবিন্যাসগত ভিন্নতাকে স্বীকার করে তাদের স্বায়ত্ব শাসনের অধিকার প্রতিষ্ঠিত না হলে বঞ্চনার যন্ত্রণা আরও তীব্রতর হবে। এই কারণে রাজ্য সরকার ঘোষিত উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ আমরা মানছি না।" এখানে মানছি না বলেছেন, ১৯৯৮ সালে উনি বলেছিলেন মানছি না। উত্তরবাংলার মানুষ ভাল মানুষ, সরল মানুষ ধর্মপ্রাণ মানুষ, রাজনীতির কচকচানি তারা বোঝে না। তারা বোঝে আপনারা যা বলবেন তা করবেন। আপনারা যা বলবেন তার ধারে কাছে যদি না যান, কমলবাবু অসীমবাবুর মতো মিথ্যা স্তোকবাক্য দিয়ে রাজনীতিতে বেঁচে থাকবার চেষ্টা করেন তাহলে এই মানুষগুলোর আর্তনাদ চরম আন্দোলনের রূপ নেবে। সেই আন্দোলনের আগুনে শুধু আমরা পুড়ে মরব না আপনারাও পুড়ে মরবেন এবং সেই যন্ত্রণা আপনাদের ভোগ করতে হবে। আমি এই সভায় বলতে চাই আমাদের উত্তরবাংলায় কোনও উন্নয়ন হয় নি। গত ২৩ বছরে বামফ্রন্ট সরকারের

অপশাসনে কোনও উন্নয়ন হয়নি। আজকে উত্তরবাংলায় গত ২৪ বছর ধরে কাজ হচ্ছে তিস্তা সেচ প্রকল্প। ১৯৮৮ সালে এই সেচ প্রকল্পের কাজ শেষ হওয়ার কথা। আজকে ২০০০ সাল হয়ে গেল সেখানে প্রায় ৪৫০০ কি.মি. খাল খননের কথা ছিল কিন্তু এই ২৪ বছরে বামফ্রন্ট সরকার মাত্র ৫৮ কি. মি. তিস্তা ক্যানেল তৈরি করেছে। উত্তরবাংলার মানুষ আজকে আর্তনাদ করছে।

(লাল আলো জ্বলতে থাকে) [**********]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বসুন। রেকর্ড হবে না। কোনও কথা রেকর্ড হবে না।

[7-10 — 7-20 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদের ওপরে যে সরকারি প্রস্তাব মাননীয় পরিষদীয় মন্ত্রী এখানে পেশ করেছেন, আমি তাকে সমর্থন করে এবং বিরোধী দলের মাননীয় সদস্যরা যে বক্তব্য এনেছেন তাকে বিরোধিতা করে এবং সংশোধনীর বিরোধিতা করে তবে তাদের প্রশ্নের যে দিকগুলো আমার মনে হয় শোনার আছে তা শুনে আমার বক্তব্য রাখছি। উত্তরবঙ্গের সামগ্রিক উন্নয়ন এবং আরও নির্দিষ্ট ভাবে কর্মসংস্থানকে সামনে রেখে আমরা মনে করছি অনেকগুলো গুরুত্বপূর্ণ ক্ষেত্রে বাড়তি পদক্ষেপের প্রয়োজন আছে। এটা কোনও রাজনৈতিক দল বা কোনও রাজনৈতিক ব্যক্তির প্রতিষ্ঠার ব্যাপার নয়। সেটা যদি কেউ মনে করেন সেটা ভুল হবে। উত্তরবঙ্গের মানুষ বোকা নন, তারা যথেষ্ট বুদ্ধিমান। আমাদের কিন্তু আলোচনার মাধ্যমে সহমতে আসতে হবে, সমস্ত মতগুলোকে নিয়ে আমার মনে হয় আসতে হবে। এই আলোচনাটার প্রয়োজন ছিল। আমি যা বলছিলাম গুরুত্বপূর্ণ ক্ষেত্রে খোলাখুলি বলা ভাল, সেচের ক্ষেত্রে তিস্তা প্রকল্পে ৭০০ কোটি টাকা খরচ হয়েছে—৮০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছে এবং বাকি যা খরচ হয়েছে তা রাজ্য সরকার বহন করেছে। সেই কাজটা তাড়াতাড়ি শেষ করতে হবে। আমরা মনে করছি, বেঙ্গল টু বেঙ্গল রোড এ ডি বি থেকে নিয়ে সেটা সম্বন্ধে আমাদের গুরুত্ব দিয়ে চিন্তা করতে হবে। আমরা মনে করছি কৃষি উৎপাদনের সঙ্গে যুক্ত করে যে চটশিল্প হয়নি, তার সম্বন্ধ আমাদের পদক্ষেপ নিতে হবে। মনে রাখতে হবে, মায়ানমারের সঙ্গে বাণিজ্যের পথ খুলে যাচ্ছে। তাই কোচবিহারের দিনহাটা, মাথাভাঙার যে তামাক যা তৎকালীন বার্মায় ব্যবহার হত তা নিয়ে মায়ানমারের সঙ্গে পদক্ষেপ নেওয়া সম্ভব। জয়ন্তীর যে ডলোমাইট তাকে কাজে লাগিয়ে রিফ্রেকটরি কারখানা সম্ভব বলে আমি মনে করি। দার্জিলিংয়ের নিচের দিকে

Note : Expunged as ordered by the chair

আনারস ফলকে ব্যবহার করে শিল্প, শুধু তাই নয়, হলদিয়ার যে ডাউন স্ট্রিম শিল্প এবং প্রযুক্তি তাকে ঘিরে উত্তরবঙ্গকে ঘিরে আমাদের বাড়তি পদক্ষেপ, তারজন্য এই উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ। এই উন্নয়ন পর্ষদের স্ট্যাটাসটা কি হবে, এখানে একাধিকবার এসেছে। এটা পরিষ্কার করে বলা ভাল যে, ৭৪তম এবং ৭৫তম সংবিধান সংশোধনের মাধ্যমে প্রয়াত রাজীব গান্ধী যেটা এনেছিলেন, তার আগে সেখানে এক রকম ছিল। তারপরে কেন্দ্রীয় তালিকা, রাজ্য তালিকা এবং যুগ্ম তালিকা, রাজ্য, জেলা, তার নিচে পৌরসভা এবং পঞ্চায়েত—আমি ৭৪তম সংবিধান সংশোধনের ২৪৩ (জেড)(সি)টা বলছি। দুটো জায়গায় হতে পারে, যেহেতু স্বশাসিত কথাটা তুলেছে, সেটা দুটো জায়গায় ব্যতিক্রম হতে পারে। সেটা রিপিট করার প্রয়োজন নেই, সেটা ডি জি এইচ সি এলাকায়। সৌগতবাবু যে বক্তব্য রেখেছেন তার একটা ভ্যালিডিটি আছে। সরকার যখন পদক্ষেপ নেবেন তখন মনে রাখবেন। দুই, আরেকটা জায়গাতে হতে পারে কন্টিবিউয়াস, লাগুয়া সমস্ত ট্রাইব্যাল এলাকায় হয়। যেভাবে মহারাষ্ট্রে বিগর্ভ অঞ্চলে হয়েছে, মধ্যপ্রদেশ হয়েছে, উড়িষ্যাতে হয়েছে। উত্তরবঙ্গকে সেইভাবে যদি চিন্তা করতে চান তাহলে কিন্তু ইসলামপুরের একটা বড় অংশ এবং মালদা জেলার একটা বড় অংশ বাদ যাবে। আরেকটা ভাবতে হতে পারে সেটা হচ্ছে পশ্চিমবঙ্গকে খণ্ডিত করে—বার করে বনাঞ্চলকে। সেটা তো আপনারা চান না, তার বিধিবদ্ধ বা স্ব-শাসিত করার সুযোগ এখন নেই। এখন সঠিক রাজনৈতিক উদ্দেশ্য রেখে, সততাকে নিয়ে এতটুকু কোনও এই নিয়ে ক্ষুদ্র রাজনীতি না করে, এটাকে কাজ শুরু করি। তারজন্য রাজ্যস্তরে যে দপ্তরগুলো আছে এবং জেলায় জেলা পরিকল্পনা কমিটির সঙ্গে সমন্বয় করে সম্মানের সঙ্গে এই কাজ পর্যদ করবে। এই পর্যদের গঠন কাঠামো নিয়ে আমরা যেটা চিন্তা করছি তা আপনাদের কাছে খোলাখুলিভাবে রেখেছি। আপনারা এর পরেও মত দিতে পারেন। যে চিন্তা আমরা করেছি তাতে একটা জেনারেল বডি আছে, সাধারণ সভা আছে, তার একটা একজিকিউটিভ বডি আছে, সাধারণ সভা।

(এ ভয়েজ)

সাধারণ সভা এইকারণে যে, এটা আইনগতভাবে সংবিধানিকভাবে মানা যায় না তাই। আর অন্য যে প্রস্তাবগুলো রেখেছেন, দেখুন তার কতটা গ্রহণ করা যায় একটু দয়া করে শুনুন এই গঠন কাঠামোর মধ্যে এই জেলার অর্থাৎ উত্তরবঙ্গের প্রত্যেকটি জেলার যারা পূর্ণ মন্ত্রী আছেন, রাষ্ট্রমন্ত্রী আছেন, প্রত্যেকজন বিধায়ক, প্রত্যেক সাংসদ প্রত্যেক জেলা পরিষদ, সভাধিপতি, প্রত্যেক জেলার একজন করে পৌরসভার প্রতিনিধি এবং এখানে আমার মনে হয় যে রাজনৈতিক বিন্যাস, তাকে সম্মান দিয়ে এবং প্রত্যেক জেলার জেলা শাসক এবং আমি বলছি যে ডিস্ট্রিক্ট কমিশনার তাকে নিয়েই হবে। এবং আমার প্রস্তাব এর শীর্ষে মুখ্যমন্ত্রী থাকুন এবং স্থায়ী সদস্য হিসাবে স্বরাষ্ট্রমন্ত্রী থাকুন।

এতবড় বডি কাজ করতে পারবে না। আমার মনে হয় এতে সহ সভাপতি হিসাবে উত্তরবঙ্গ জেলারই কোনও একজন প্রবীণ মন্ত্রী তাকে দিয়েই শুরু আমার মনে হয়—এটা রোটেট করা উচিত। পূর্ণ মন্ত্রী দিয়ে শুরু হবে, আমার মনে হয় রোটেট করা উচিত। পূর্ণ মন্ত্রী, একই সঙ্গে মুখ্যমন্ত্রী প্রস্তাবে আমি রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একজিকিউটিভ যে কাউন্সিল তার শীর্ষে মুখ্যমন্ত্রী থাকবেন। এবং আমার মনে হয় ওই ডেপুটি চেয়ারম্যান হিসাবে থাকবেন একইভাবে যিনি প্রবীণ মন্ত্রী হবেন তিনি। আমার মনে হয় এখানে সাংসদের প্রয়োজন নেই। জেলা পরিষদের সভাধিপতি, জেলা শাসক এবং আমার মনে হয় প্রত্যেক দলের বিধায়ককে এখানে যুক্ত করা উচিত সংখ্যাটা না বাড়িয়ে একটা অনুপাত রেখে এবং এর অফিসটা জলপাইগুড়ি ডিভিসনে হওয়া উচিত। এই নিয়ে কাজটা শুরু করি, কাজের মাধ্যমেই এর প্রমাণ হবে। আপনারা যে যে কথাগুলো বলেছেন—স্বশাসিত কেন মানা যায় না তা বললাম। আর গঠন কাঠামোর ক্ষেত্রে আপনারা যা বলেছেন তাতে বললাম যে প্রত্যেক বিধায়ক এবং সাংসদ থাকবেন, তার একজিকিউটিভ পার্টি থাকবে বললাম আর বাকিটা কিন্তু মাঠে প্রমাণ হবে। কাজেই উন্নয়নের কাজ আমরা করব, আমরা প্রত্যেকের সহযোগিতা চাইছি, উন্নয়নের কাজে আমরা সহযোগিতা আশা করি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[7-20 — 7-23 p.m.]

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠনকে নিয়ে যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে দীর্ঘঘণ ধরে সেই প্রস্তাবের উপরে আলোচনা হচ্ছে, অনেকে সমর্থন করেছেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় যে, বিরোধীদলের সদস্যরা যে ভঙ্গিতে উত্তরবঙ্গ উন্নয়ন গঠন নিয়ে বিরোধিতা করেছেন এটা দুঃখের বিষয়। আমরা বিধায়ক হিসাবে যখন শপথ গ্রহণ করি আমরা সংবিধানের প্রতি তখন আনুগত্য প্রদর্শন করি এবং সংবিধান মেনে চলার প্রতিশ্রুতি দিই। সংবিধানের ৭৩নং ৭৪ নং সংশোধনী পরে যে আইনগত পরিস্থিতি দেখা দিয়েছে সেই পরিপ্রেক্ষিতে স্ব-শাসিত পর্ষদ গঠন করা সম্ভব নয়। তারফলে বিকল্প হিসাবে যে পর্যায়, যে প্রক্রিয়ায় উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন করার প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে আমি মনে করি এর চাইতে ভাল ক্ষেত্রে আর কিছু হয় না। এখানে বিরোধিতা যেভাবে করা হয়েছে সেটা কিন্তু রাজনৈতিক দৃষ্টিভঙ্গি থেকে অনেকখানি এটা করা হচ্ছে। আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব যে উত্তরবঙ্গকে নিয়ে যে স্পর্শকাতর পরিবেশ তৈরি হয়েছে সেখানে কিছু কিছু আন্দোলন এমনভাবে সংগঠিত হচ্ছে যেটা বিচ্ছিন্নতাবাদী আন্দোলনকে প্রশ্রয় দিচ্ছে। আমাদের সংহতি উন্নয়ন এইসব কথা মনে রেখে এই স্পর্শকাতর বিষয় সম্পর্কে আমরা যাতে আরও সাবধানে এবং সর্তক পদক্ষেপ গ্রহণ করি এবং উত্তরবঙ্গ উন্নয়নের জন্য গঠনমূলক দৃষ্টিভঙ্গি

আমরা গ্রহণ করি, সেই বিষয়ে আমি আপনাদের কাছে আবেদন জানাবো। এটা হচ্ছে আমার মূল বক্তব্য এবং সরকার পক্ষের যেসব সদস্য মাননীয় নির্মলবাবু এবং অন্যান্যরা যে গঠনমূলক প্রস্তাব দিয়েছেন মাননীয় অর্থমন্ত্রী তার কাছাকাছি বিষয়কে গ্রহণ করে একটা ইতিবাচক পদক্ষেপ তিনি গ্রহণ করেছেন। উন্নয়নটা বড় কথা, উন্নয়নের কাজে সকলে সহযোগিতা করবেন এই যদি ঘটনা ঘটে এই জিনিস করবেন না।

(গোলমাল)

সারা উত্তরবঙ্গের মানুষের মনে আপনাদের এই পদক্ষেপ উত্তরবঙ্গের মানুষকে ভুলপথে চালিত করবে, বিভ্রান্তির পথে চালিত করতে সাহায্য করবে। রাজ্যের সামগ্রিক উন্নয়নের স্বার্থে গঠনমূলক দৃষ্টিভঙ্গি নিয়ে আপনারা এগিয়ে আসবেন। আমি মনে করি এই শুরু হল, উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ এর যাত্রা। আগামী দিনে আরও আপনাদের গঠনমূলক সাজেশনের মধ্যে দিয়ে এই পর্ষদ সমৃদ্ধ হবে, আরও অর্থ বরাদ্দের মাধ্যমে উন্নয়ন এবং অগ্রগতি ত্বরান্বিত হবে, এই আশা রেখে আপনারা এই প্রস্তাবকে সকলে গ্রহণ করবেন এটা আমি আশা রাখি, এই আশা করে আমার বক্তব্য শেষ করছি।

The motions of Shri Mihir Goswami that—

১। অনুচ্ছেদ ১-এর শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক;

" কারণ বিগত ২৩ বছরের অনগ্রসর উত্তরবঙ্গের সার্বিক উন্নতির জন্য কোনও পরিকল্পিত কর্মসূচি গ্রহণ করা হয়নি;

২। অনুচ্ছেদ ৫-এর শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক;

"রাজ্য যোজনা পর্ষদের অনুসৃত নীতির দ্বারা যেহেতু ইতিপূর্বে উত্তর বাংলার ৬ (ছয়)টি জেলার কোনও উল্লেখযোগ্য উন্নতি হয়নি সেই হেতু স্বশাসিত উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন করা হোক, এই স্বশাসিত উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদের সভাপতি/চেয়ারম্যান পদে উত্তর বাংলার ৬ (ছয়)টি জেলার মধ্যে থেকে নির্বাচিত রাজ্য মন্ত্রিসভার একজন পূর্ণমন্ত্রীকে দায়িত্ব দেওয়া হোক এবং রাজ্য সরকারের অর্থমন্ত্রীকে উক্ত পর্ষদের স্থায়ী সদস্য সহ উত্তরবঙ্গের একজন (রাজ্যের) রাষ্ট্রমন্ত্রীকে উক্ত পর্ষদের সহসভাপতি/ভাইস চেয়ারম্যান পদে নিযুক্ত করা হোক।"

৩। শেষ অনুচ্ছেদের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক;

"এবং এই প্রস্তাবের উপর জনমত সংগ্রহের জন্য বিধানসভার সদস্যদের দ্বারা একটি সিলেক্ট কমিটি (Select Committee) গঠন করা হবে।"

—were then put and lost.

The motion of Shri Prabodh Chandra Sinha that—

এই সভা অবগত আছে যে, পরিকাঠামোগত পরিষেবার বিভিন্ন দিক, বিভিন্ন পণ্যের উৎপাদনের হার এবং অন্যান্য আর্থ-সামাজিক পরিষেবার যোগানের ক্ষেত্রে উত্তরবঙ্গের বিভিন্ন জেলার সামগ্রিক অবস্থার অধিকতর উন্নয়নের প্রয়োজন;

এই সভা মনে করে যে, ত্রিস্তরীয় পঞ্চায়েত ব্যবস্থা ও স্থানীয় স্বায়ত্তশাসন ব্যবস্থার মাধ্যমে উত্তরবঙ্গের সামগ্রিক উন্নয়ন প্রক্রিয়া চলার সঙ্গে সঙ্গে উত্তরবঙ্গের সার্বিক উন্নয়নে বিভিন্ন প্রকল্প নির্বাচন ও অগ্রাধিকার প্রয়োগ করে উন্নয়ন প্রক্রিয়াকে তরান্বিত করা দরকার;

উত্তরবঙ্গের জনসাধারণের সার্বিক জীবনযাত্রার মানোন্নয়নের সাথে সাথে সামাজিক পরিষেবার ভিত্তি আরও সুদৃঢ় করা জরুরি; এবং

উত্তরবঙ্গের বিভিন্ন জেলাগুলিতে সার্বিক বিকাশের জন্য রাজ্য যোজনা পর্ষদের রূপরেখা এবং উত্তরবঙ্গের বিভিন্ন জেলা পরিষদ, শিলিগুড়ি মহকুমা ও অন্যান্য স্বায়ত্তশাসন সংস্থা উন্নয়ন প্রক্রিয়ার সাথে সঙ্গতি রেখে অতিরিক্ত পূর্ণাঙ্গ প্রকল্প রূপায়ণ অত্যন্ত প্রয়োজনীয়।

অতএব, এই সভা প্রস্তাব গ্রহণ করে যে, উত্তরবঙ্গের জেলাগুলির বর্তমান পরিকল্পিত যোজনার পরিপ্রেক্ষিতে, উত্তরবঙ্গের কোচবিহার, দার্জিলিং, জলপাইগুড়ি, উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর এবং মালদহ জেলার সার্বিক উন্নয়ন ত্বরান্বিত করার জন্য ঐ জেলাগুলির জেলা পরিকল্পনা কমিটিগুলির এবং রাজ্য যোজনা পর্যদের নীতির সাথে সামঞ্জস্য রেখে "উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ" গঠন করা হোক এবং এই ব্যাপারে অতি শীঘ্র যথোপযুক্ত কার্যকর পদক্ষেপ রাজ্য সরকারের পক্ষ থেকে গ্রহণ করা হোক।

এই সভা আরও প্রস্তাব গ্রহণ করছে যে, এই পর্যদ উত্তরবঙ্গের সার্বিক উন্নয়নের বিভিন্ন প্রকল্প প্রণয়ন এবং রূপায়ণ করার দায়িত্ব পঞ্চায়েত সংস্থা, স্থানীয় স্বায়ত্তশাসন সংস্থা এবং সরকারি ও আধা-সরকারি সংস্থার মাধ্যমে পালন করবে এবং প্রস্তাবিত উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ সার্বিক উন্নয়ন পরিকল্পনা প্রণয়ন এবং প্রকল্প রূপায়ণের তদারকির সাথেও ঘনিষ্ঠভাবে সংযুক্ত থাকবে।

—was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7-23 p.m. till 11-00 a.m. on Friday, the 31st March, 2000 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 31st March, 2000 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 03 Ministers of State and 135 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Questions
(to which oral answers were given)

হাসপাতালে অ্যাম্বুলেন্স

*১৭৩।(অনুমোদিত প্রশ্ন নং *১২০) শ্রী সুধীর ভট্টাচার্য ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে প্রতিটি জেলা সদর ও মহকুমা হাসপাতালে অ্যাম্বুলেন্সের ব্যবস্থা আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে প্রতিটি হাসপাতালে অ্যাম্বুলেন্স রাখার কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেছে কি?

শ্রী. পার্থ দে ঃ

(ক) হ্যাঁ আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

শ্রী সুধীর ভট্টাচার্য ঃ মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, হাসপাতাল বেড এবং রোগী কত আছে এবং সেই অনুপাতে অ্যাম্বুলেন্স সাধারণ মানুষ পাচ্ছে কি? জেলা স্তরে ব্লক এবং মহকুমা হাসপাতালে সেই অনুপাতে অ্যাম্বুলেন্স থাকছে না। আপনার কাছে এইসব ইনফর্মেশন আছে কি? এবং অ্যাম্বুলেন্স যা থাকার কথা তা থাকছে কিনা এবং সেই অ্যাম্বুলেন্স ব্যবহৃত হচ্ছে কিনা বলুন।

**শ্রী পার্থ দে** ঃ কোনও হাসপাতালে কত রোগী ভর্তি হচ্ছে এবং কত রোগী ডিসচার্জ হচ্ছে সেইসব খবর নিয়মিত সংগ্রহ করা হয়। আপনার প্রশ্ন ছিল জেলা সদর ও মহকুমা হাসপাতালে অ্যাম্বুলেন্সের ব্যবস্থা আছে কি না হ্যাঁ, অ্যাম্বুলেন্সের ব্যবস্থা আছে এবং একাধিক অ্যাম্বুলেন্স আছে। আমাদের এখন হেলথ সিস্টেম ডেভেলপ প্রোজেক্ট চলছে, সেই প্রোজেক্টের তরফ থেকে সমস্ত মহকুমা ও সদর হাসপাতালের অন্তর্ভুক্ত করা হয়েছে এবং অ্যাম্বুলেন্স তারা পাচ্ছে।

**শ্রী সুধীর ভট্টাচার্য** ঃ অ্যাম্বুলেন্স চলছে কিনা এবং সাধারণ মানুষ অ্যাম্বুলেন্স পাচ্ছে কিনা এটা আমি জানতে চেয়েছিলাম। আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে। অ্যাম্বুলেন্সের জন্য মাসিক তেল বাবদ কত টাকা দিচ্ছেন?

**শ্রী পার্থ দে** ঃ এটার জন্য নোটিশ লাগবে।

**শ্রী সুধীর ভট্টাচার্য** ঃ বর্তমানে সরকারি অ্যাম্বুলেন্স লোকে পাচ্ছে না বলে বাইরে থেকে বেশি টাকা দিয়ে অ্যাম্বুলেন্স মানুষকে ভাড়া করতে হচ্ছে। এই অবস্থার কি আপনি কোনও পরিবর্তন ঘটাতে চাইছেন?

**শ্রী পার্থ দে** ঃ প্রশ্নটা আমি ভালভাবে বুঝতে পারলাম না, যেটুকু বুঝলাম তার উত্তর দিচ্ছি। অ্যাম্বুলেন্স সরকারি হাসপাতালে যা দেওয়া আছে এবং তাদের যে নিয়ম নির্দিষ্ট আছে সেই অনুযায়ী কোনও রোগীকে পাঠানোর জন্য অ্যাম্বুলেন্স ব্যবহার করা হয়। কোন কোন ক্ষেত্রে যারা রোগী, তারা বাইরে থেকে অ্যাম্বুলেন্স সংগ্রহ করেন, ভাড়া করেন। বাইরে অনেক অ্যাম্বুলেন্স সংস্থা হয়ে গেছে, অনেক সমাজসেবী সংগঠন আছে—যারা অ্যাম্বুলেন্স ভাড়া দেন। অনেকে বিনামূল্যে দেন, অনেকে অল্পমূল্যে দেন। উনি জানতে চাইছেন যেটা সেটা যদি এই রকম হয় যে, সমস্ত অ্যাম্বুলেন্স ব্যবস্থা সরকার নিয়ে নেবে কিনা, তাহলে আমি বলব যে, এই রকম কোনও ব্যবস্থা ছিল না। অ্যাম্বুলেন্স সার্ভিসে এইরকম কোনও প্রতিশ্রুতি ছিল না।

**শ্রী মৃণালকান্তি রায়** ঃ স্যার, আপনি স্টেট জেনারেল হাসপাতালগুলিতে অ্যাম্বুলেন্স রেখেছেন। বি পি এইচ সিতে বিভিন্ন সংস্থার মাধ্যমে গাড়ি দিয়েছেন। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে—যখন কেউ অসুস্থ্য হয়ে পড়ে, তখন তাকে যদি হঠাৎ মফস্বল এলাকা থেকে কলকাতায় নিয়ে আসতে হয়, অথবা কোনও রোগীকে কলকাতা থেকে অন্য কোনও জায়গায় নিয়ে যেতে হয়, সেক্ষেত্রে পেশেন্টের জন্য অ্যাম্বুলেন্স পাওয়ার জন্য কি ব্যবস্থা আছে?

**শ্রী পার্থ দে** ঃ হাসপাতাল যদি মনে করে যে এই রোগীকে স্থানান্তরিত করা দরকার—সরকারি হাসপাতালে কোথায় পাঠাবে, কোনও চিকিৎসার জন্য পাঠাবে, একটা

নির্দেশ আছে—একটা রেফারাল সিস্টেম আছে, সেখানে তারাই ব্যবস্থা করে দেন, তারাই পাঠাবেন। তবে এটা ঠিকই যে, অ্যাম্বুলেন্স চালানোর জন্য যে জ্বালানীর দরকার হয়, সেটা কম পড়তে পারে, কারণ এতে প্রচুর জ্বালানি দেওয়া হয় না। অনেক ক্ষেত্রে আমাদের দুই রকম ব্যবস্থা আছে। একটা হচ্ছে যেটা হেলথ সার্ভিস ডেভেলপমেন্ট প্রোজেক্ট থেকে দিয়েছে, এক্ষেত্রে বেশির ভাগই বাইরের কোনও সংস্থা, তার অ্যাম্বুলেন্স পরিষেবা আমদের দিয়েছে। সেক্ষেত্রে রোগীর পরিবারের কাছ থেকে কিছু অর্থ নিয়ে তার জ্বালানি সরবরাহ করা হয়।

**শ্রী অসিত মাল ঃ** আমার স্বাস্থ্যমন্ত্রীর কাছে প্রশ্ন যে আগে অ্যাম্বুলেন্সের ব্যাপারে কোনও টেলিফোন করলেই তারা ইন্টিরিয়ার ভিলেজে অ্যাম্বুলেন্স পৌঁছে দিত। তারা একটা চার্জ ধরত। আগে যে নিয়ম ছিল মহকুমা হাসপাতাল থেকে ডিস্ট্রিক্ট হাসপাতাল পর্যন্ত কোনও রোগীকে ভর্তির জন্য রেফার করলে অ্যাম্বুলেন্সের মাধ্যমে পৌঁছে দেওয়ার ব্যবস্থা হত। এই নিয়মের কি কোনও পরিবর্তন ঘটেছে? তারা শুধু ডাক্তারদের রেল স্টেশনে নিয়ে আসা নিয়ে যাওয়া করছে।

**শ্রী পার্থ দে ঃ** নিয়মের কোনও পরিবর্তন হয়নি। এখন একটি ক্ষেত্রে এক একটি ব্যবস্থা সুবিধাজনক। কোনও ক্ষেত্রে এই রকম আছে যে, রেল যোগাযোগ এতই ভাল যে, সেখানে অ্যাম্বুলেন্সের থেকে রেলে পাঠানোই ভাল। সেক্ষেত্রে তারা মনে করে যে স্টেশনে পৌঁছে দিচ্ছে। তবে পুরোনো দিনের নিয়মের কোনও পরিবর্তন ঘটেনি। তবে আমি একটা কথা বলছি যে, আপনি জানেন যে, রামপুরহাটে আমরা তদন্ত করছি। আরও যদি নতুন করে দেন তাহলে তদন্ত করে দেখা যাবে।

**শ্রী হাফিজ আলম সৈরানি ঃ** স্যার, ব্লক প্রাইমারি হেলথ সেন্টারগুলিতে অ্যাম্বুলেন্সের কোনও ব্যবস্থা নেই। যে সমস্ত এম পি পশ্চিমবঙ্গ থেকে নির্বাচিত হয়েছেন রাজ্য সভায় বা লোকসভায় তারা অনেক ক্ষেত্রে এই ব্লক প্রাইমারি হেলথ সেন্টারগুলিতে অ্যাম্বুলেন্সের ব্যবস্থা করেছেন নিজের এম পি ফান্ড থেকে। কিন্তু দেখা যাচ্ছে সেই অ্যাম্বুলেন্সগুলিকে চালু রাখার ক্ষেত্রে ড্রাইভার এবং অন্যান্য মেনটেনেন্স যে খরচ সেটা দিতে পারেননি। এই রকম একটা অ্যাম্বুলেন্স আমাদের গোয়ালপোখরাতে সাংসদের পক্ষ থেকে পঞ্চায়েত সমিতির অধীনে ব্লক হেলথ সেন্টার সেখানে দেওয়া হয়েছিল। এখন এটাকে চালু রখা অসম্ভব হয়ে পড়েছে। সে রকম অ্যাম্বুলেন্সগুলো চালু রাখার জন্য আপনাদের দপ্তর থেকে তাদের কোনও সাহায্য দেওয়া হয়?

[11-10 — 11-20 a.m.]

**শ্রী পার্থ দে ঃ** প্রশ্নটা ছিল মহকুমা স্তর নিয়ে। প্রশ্নটা যখন উঠেছে তখন বলি।

পরিষ্কার করে বলা দরকার। অনেক সময়ে দেখা যাচ্ছে যে সাংসদরে স্থানীয় এলাকা উন্নয়ন তহবিল থেকে বিভিন্ন সরকারি হাসপাতালকে উপলক্ষ্য করে অনেক গাড়ি বরাদ্দ করা হচ্ছে। এটা স্বাস্থ্য দপ্তর জানে না বা অনুমোদন করে না। এইরকম একাধিক উদাহরণ আমার জানা আছে। সভায় সুযোগ হল বলে বলছি। সাংসদের তরফে এলাকা উন্নয়ন তহবিল পরিকল্পনাগুলো সুপারিশ করেন। স্বাস্থ্য দপ্তরকে উপলক্ষ্য করে কেন বরাদ্দ করতে হয়, স্বাস্থ্য দপ্তরের অনুমোদন নেওয়া হয়েছে, গাড়ি সংগ্রহ করার একটা নিয়ামিত প্রক্রিয়া চলছে। গত বছর আমরা অ্যাম্বুলেন্স গাড়ি সংগ্রহ করেছি। এই বছর সংগ্রহ করছি। বহু ক্ষেত্রে যানবাহন সংগ্রহ করা সরকারের পক্ষে কঠিন তবু আমরা প্রতি বছর অ্যাম্বুলেন্স করছি। অ্যাম্বুলেন্স সংগ্রহ এমন কিছু কঠিন নয়। অ্যাম্বুলেন্স চালু রাখার জন্য যে পরিকাঠামো দরকার সেটাই বিরাট খরচসাপেক্ষ ব্যাপার। সেইজন্য কেউ যদি একটা অ্যাম্বুলেন্স দিতে চান অ্যাম্বুলেন্স কি করে চলবে, এই সমস্ত ব্যবস্থা সহ দিতে হবে। শুধু গাড়ি দিলে স্বাস্থ্য দপ্তর গ্রহণ করবে না। এর ফলে মানুষের মধ্যে বিভ্রান্তি হচ্ছে। সাংসদ মনে করছেন যে এতে অর্থ বরাদ্দ করেছিলাম কিন্তু ভাল করে কিছু করা যাচ্ছে না। এটা যেন ভবিষ্যতে মনে না হয়।

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** মাননীয় মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন আগে গ্রামের গরিব মানুষের জন্য ফ্রি অ্যাম্বুলেন্স সার্ভিস ব্যবস্থা ছিল। দারিদ্র্য সীমার নিচে যে সমস্ত মানুষেরা বাস করেন সেই সব মানুষদের জন্য ফ্রি অ্যাম্বুলেন্স সার্ভিস করার জন্য কোনও ভাবনা চিন্তা করেছেন কি?

**শ্রী পার্থ দে ঃ** আমি আপনাদের বললাম আগে যা ছিল বললেন, কোনও দিনই এটা ছিল না। গ্রামে গরিব মানুষের জন্য কিসের আগে কার আগে। আগে মানে কিসের আগে। আমি আগেই বলেছি যে কোনও সরকারের আমলে এইরকম কোনও পরিকল্পনা নেই। যত লোককে স্থানান্তরিত করা হবে তাদের সকলকে একই সরকারি বিনামূল্যে সরকারি ব্যবস্থা দেওয়া হবে। আগে ছিল না, বর্তমানে নেই, ভবিষ্যতেও হবে না। তবে আমরা চেষ্টা করছি যাতে জরুরি পরিস্থিতিতে কোনও রোগীকে যখন স্থানান্তরিত করতে হবে তখন তাদের পাশে এসে দাঁড়ানো, এরা যাতে কতগুলো সুযোগসুবিধা পেতে পারেন তার জন্য চিন্তা ভাবনা করা হচ্ছে। এখনও এটা পরিপূর্ণ চেহারা নেয়নি। এখন যেটা আছে আমাদের সরকারি হাসপাতালে অ্যাম্বুলেন্স ব্যবস্থা পেতে পারেন কিন্তু কয়েকটি শর্ত থাকে। এর মধ্যে অ্যাম্বুলেন্স চালানোর জন্য জ্বালানি দরকার।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অতিরিক্ত প্রশ্ন মাননীয় মন্ত্রী একটু আগে জানালেন এই সরকারি ব্যবস্থার বাইরে স্বাস্থ্য দপ্তরকে নতুন জায়গায় বিভিন্ন ক্ষেত্রে এম পি ফান্ড বা বিভিন্ন সংস্থা বা স্বেচ্ছাসেবী সংস্থা তারা এই রকম অ্যাম্বুলেন্স চালু করেছেন জেলা স্তরে বা মহকুমা ক্ষেত্রে। আমি জানতে চাইছি আপনি আশঙ্কা

প্রকাশ করলেন এই ক্ষেত্রে বিভ্রান্তি বাড়ছে। এই যে অ্যাম্বুলেন্সকে কতগুলি বাড়তি সুবিধা দেওয়ার জন্য যে কোনও জায়গায় হুটার বাজিয়ে তারা যাতায়াতে করছে পারছে। আমাদের সরকারের কোনও বিভাগ বা দপ্তরের কাছে কোনও রেকর্ড আছে কি না, এটা নথিভুক্ত করা হচ্ছে কিনা? যেখানে অ্যাম্বুলেন্স শুধু রোগীদের জন্যই ব্যবহৃত হবে এবং অন্য কাজে ব্যবহার হবে না। আমি আগেও এটা হাউসে উল্লেখ করেছিলাম যে অ্যাম্বুলেন্সের নাম নিয়ে এটা অন্য কাজে ব্যবহৃত হচ্ছে। সমাজের মুমূর্ষ রোগীদের চিকিৎসা জন্য ব্যবহার না করে সমাজের ক্ষতিকর অমঙ্গল কাজে এটাকে ব্যবহার করা হচ্ছে। আপনার দপ্তরে এই অ্যাম্বলেন্স সম্পর্কে সরকারি, বেসরকারি বিভিন্ন সংস্থার কোনও রেকর্ড আছে কি না এবং এটা রাখা না হলে এটা রাখার কোনও ব্যবস্থা নিচ্ছেন কি না?

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় সদস্য খুব গুরুত্বপূর্ণ বিষয়ে বলেছেন এটা ঠিক যে অনেকগুলি কারণ আছে যে কারণের জন্য এখানে অ্যাম্বুলেন্স সার্ভিসে অনেক আধা-সরকারি বা স্বেচ্ছাসেবী সংস্থায় এর কার্যকারিতা আগের তুলনায় বেড়েছে। মাননীয় সদস্য যেটা উল্লেখ করেছেন সেটা আলাদা করে দেখার প্রয়োজন হয়ত আগের থেকে বেড়েছে। কিন্তু এখনও পর্যন্ত আমার যা জানা আছে যে আমাদের স্বাস্থ্য দপ্তরের পক্ষ থেকে এই ধরনের কোনও সমীক্ষা বা কোনও খবর সুসংবদ্ধ নেই এটা নিয়ে আমাদের চিন্তা করা দরকার। মাননীয় সদস্যকে ধন্যবাদ যে তিনি খুব গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করেছেন।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন আপনার দপ্তরের অধীনে অনেকগুলি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র আছে, তার কোনটা পৌরসভার অধীনে আবার কোনটা পঞ্চায়েতের অধীনে। অনেক সময় দেখা যাচ্ছে অ্যাম্বুলেন্সের অভাবে রোগীকে চিকিৎসার জন্য স্থানান্তরে নিয়ে যাওয়া যাচ্ছে না ফলে অনেক রোগী মারা যাচ্ছেন। যারা কম আয় করেন মানে লেবার ক্লাসের মানুষের পক্ষে সম্ভব নয় অ্যাম্বুলেন্স ভাড়া করে নিয়ে যাওয়া। এইসব ক্ষেত্রে অ্যাম্বুলেন্স দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না? যদি না থাকে তাহলে বলুন কেন দেওয়া হবে না? শুধু শহরের লোক এই ফেসিলিটি পাবে, আর গ্রামের মানুষ পাবে না এটা হতে পারে না। আপনি এমন কিছু করবেন যাতে গ্রামের মানুষ উপকার পেতে পারে।

**শ্রী পার্থ দে ঃ** আমরা প্রতি বছরই অ্যাম্বুলেন্সের উদ্দেশ্যে যানবাহন সংগ্রহ করছি। এটা ঠিক যে আমরা ধীরে ধীরে করছি, একসঙ্গে পারছি না। অ্যাম্বুলেন্স আগের তুলনায় বেড়েছে, ভবিষতেও বাড়বে। এটা ঠিক নয় যে চিকিৎসার জন্য প্রয়োজনে রোগীকে স্থানান্তরিত করার ক্ষেত্রে জটিল সমস্যা হচ্ছে। ইদানিংকালে আমরা দেখেছি গ্রাম-গ্রামান্তর থেকে রোগী চিকিৎসা কেন্দ্রে আসছে এবং তার সংখ্যা ক্রমশই বাড়ছে। সরকারি অ্যাম্বুলেন্স

ব্যবহার হচ্ছে এবং তার বাইরেও নানা ধরনের যানবাহনকে স্থানীয় মানুষরা ব্যবহার করছে। গ্রাম পঞ্চায়েতের কাছে এগিয়ে আসেন স্থানীয় ভাবে যে যানবাহন আছে সেটাকে ব্যবহার করেন। রোগী মোবিলিটি আগের তুলনায় বেড়েছে। সরকার থেকে আমরা চেষ্টা করছি বাড়াতে। কিছু বাড়ানো হয়েছে এবং বেসরকারি ভাবেও সেটা হচ্ছে।

### সচিত্র রেশনকার্ড

*১৭৪।(অনুমোদিত প্রশ্ন নং *৩৪৫) **শ্রী রামপদ সামন্ত** ঃখাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার ঘোষিত নতুন সচিত্র রেশনকার্ড চালু করার পরিকল্পনা বর্তমানে কোন পর্যায়ে আছে;

(খ) বেআইনি অনুপ্রবেশকারীরা সচিত্র রেশনকার্ড যাতে না পায় তার জন্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছে; এবং

(গ) সচিত্র রেশনকার্ড চালু না হওয়া পর্যন্ত প্রচলিত নিয়মানুসারে নতুন কার্ড দেওয়া কি বন্ধ থাকছে?

[11-20 — 11-30 a.m.]

**শ্রী কলিমুদ্দিন সামস** ঃ

(ক) এব্যাপারে এখনও পর্যন্ত ফাইনাল কোনও ডিসিসন নেওয়া হয়নি। তবে গভর্নমেন্ট চিন্তা করছে যে কোনওভাবেই হোক এটা ইমপ্লিমেন্ট করতে হবে। কিন্তু এখনও পর্যন্ত কোনও ফাইনাল স্টেজে পৌছায়নি।

(খ) প্রশ্ন ওঠে না। কারণ আমরা এখনও পর্যন্ত ফাইনাল স্টেপ দিতে পারিনি।

(গ) রেশন কার্ড নতুন পাওয়ার ক্ষেত্রে আগে যে সিস্টেম বা প্রসেস ছিল এখনও তা চালু আছে।

**শ্রী রামপদ সামন্ত** ঃ এখনও আমাদের এলাকায় বহু ভুয়ো রেশন কার্ড রয়েছে। মারা যাওয়া এবং স্থানান্তরিত হওয়ার পরও তাদের নাম করে রেশন কার্ড নেওয়া হয়েছে। এটার ব্যাপার নিয়ে দেখা যাচ্ছে যে, কেউ ঠিক সাহস করে পদক্ষেপ নিতে পারছে না এবং এর ফলে ১১-১২ বছর বয়সের লোকেরা রেশন কার্ড পাচ্ছে না। যদিও জানি চেষ্টা হচ্ছে কিন্তু তা প্রয়োজনের তুলনায় কম। ভুয়ো রেশন কার্ড ধরার জন্য এবং ১১-১২ বছরের বয়স্কদের, যারা রেশন কার্ড পায়নি প্রয়োজন অনুযায়ী

তাদের রেশন কার্ড পাওয়ার ক্ষেত্রে কি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী কলিমুদ্দিন সামস :** নতুন রেশন কার্ড দেবার একটা প্রসেস আছে। সেই প্রসেসের মাধ্যমে যারা অ্যাপ্লাই করছেন তারা এখন নতুন রেশন কার্ড পাচ্ছেন ওল্ড সিস্টেমই আছে। প্রসেসটা হল, যদি কোনও লোক মারা গিয়ে থাকে তার কার্ড জমা দিতে হবে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় আমরা দেখছি যে যারা মারা যান তাদের রেশন কার্ড যা হিসাব মতো জমা করা উচিত, তা করেন না। সেইজন্য ডিপার্টমেন্ট ম্যানিং করে, এনকোয়ারি করে কার্ড সিজ করে নেয়। আর নতুন কার্ডের ব্যাপারে জন্মের সার্টিফিকেট থাকতে হবে বা স্কুল সার্টিফিকেট থাকতে হবে যাতে এটা প্রমাণ করা যায় যে সেই সব ব্যাক্তির জন্মানোর তারিখটি এবং কোথায় বসবাস করেন। এটা না হলে গ্রাম পঞ্চায়েতের সদস্য, এম এল এ, বা কাউন্সিলের কাছ থেকে সার্টিফিকেট আনতে হবে। কাউন্সিলর এম এল এ বা গ্রাম পঞ্চায়েতের সদস্যদের এটা লিখতে হবে যে, আমি জানি এই লোক অমুক জায়গায় বাস করছে। আর স্টেট বা স্টেটের বাইরে কোথাও নতুন কার্ডের জন্য দরখাস্ত দেননি, রেশন কার্ড নেই এদের কাছে। তারপর ডিপার্টমেন্ট এনকোয়ারি করবে এবং এনকোয়ারিতে সব ঠিক-ঠাক পাওয়া গেলে রেশন কার্ড দিয়ে দেবে।

**শ্রী রামপদ সামন্ত :** বর্তমানে কেন্দ্রীয় সরকার কেরোসিন তেল বা চিনি দেওয়ার ক্ষেত্রে কতগুলো নতুন নতুন বিধি নিষেধ আরোপ করেছেন। গ্রামাঞ্চল বা শহরাঞ্চলের সাধারণ মানুষ যারা বি পি এল তালিকায় রয়েছেন তারা রেশনের মাধ্যমে কোরোসিন তেল, চিনি, ইত্যাদি পাবেন। কিন্তু তার উপরে যারা রয়েছেন তাদেরকে খোলা বাজার থেকে ঐ সব দ্রব্য সামগ্রী কিনতে হবে। কিন্তু খোলা বাজারে দামের কোনও মা-বাপ নেই, যে যেমন পাচ্ছে নিচ্ছে। বলতে গেলে বলছে, পাওয়া যাচ্ছে না। খোলা বাজারে বি পি এল-এর উপরের মানুযেরা যাতে সস্তা দামে জিনিসপত্র পেতে তার জন্য সরকার কি পদক্ষেপ নিয়েছেন?

**শ্রী কলিমুদ্দিন সামস :** যদিও প্রশ্নের সাথে এটা রিলেটেড নয় তবুও বলছি। কেরোসিনের ক্ষেত্রে আমরা যে কোটা গভর্নমেন্ট অফ ইন্ডিয়া থেকে পাচ্ছি প্রত্যেক রেশন কার্ড হোল্ডারদের কোটা ফিক্স করে দেওয়া হয়েছে কেরোসিন তেলের ক্ষেত্রে। গ্রামে যে রেশন ডিলাররা আছেন তাদের আমরা পারমিশন দিই, তারা রেশন কার্ড দেখে কেরোসিন তেল সরবরাহ করেন এবং অন্যান্য যে কেরোসিন তেলের ডিলার আছে তাদের কাছেও রেশন কার্ড নিয়ে গেলে তারা কেরোসিন তেল দেয়। কেরোসিন তেল রেশন কার্ড নিয়ে গিয়ে কোথাও পায় না, এই রকম কোনও রিপোর্ট আমাদের কাছে নেই। স্টেটে ৩০,০০০ মতো ডিলার আছে। আমাদের চাহিদা অনুযায়ী সব সময় আমরা পাই না, ডেফিসিট থাকে। ফলে ডিডাকশন করে অ্যাডজাস্ট করতে হয়। আমরা বার বার গভর্নমেন্ট অফ

ইন্ডিয়াকে লিখেছি—কেরোসিন তেল খুবই গুরুত্বপূর্ণ জিনিস। বিশেষ করে স্টুডেন্টরা পরীক্ষার সময় লণ্ঠনের মাধ্যমে কেরোসিন তেল ব্যবহার করে, সে সময় তেলের অভাবে তাদের অসুবিধা পড়তে হয়। কিন্তু আমরা সঠিক পরিমাণ না পাওয়ার ফলেই অসুবিধা হচ্ছে। আমরা সব সময়ই চেষ্টা করে যাচ্ছি। আর চিনি সম্বন্ধে আপনারা জানেন গভর্নমেন্ট অফ ইন্ডিয়া চিনি দেওয়া বন্ধ করে দিয়েছে, এফ সি আই-র মাধ্যমে। আমরা বাইরে থেকে চিনি আনার ব্যবস্থা করেছি। ওরা মহারাষ্ট্র থেকে চিনি আনার জন্য বলেছে। মহারাষ্ট্র থেকে চিনি আনতে আমাদের একটু অসুবিধা আছে। তাই আমরা বলেছিলাম, আমাদের কাছাকাছি স্টেট থেকে চিনি আনার অনুমতি দেওয়া হোক। বিহার বা উত্তরপ্রদেশ থেকে চিনি আনলে আমাদের ট্রান্সপোর্টেশনের সুবিধা হয়। কিন্তু দুর্ভাগ্যের বিষয় জানি না মহারাষ্ট্রে কি পলিটিক্যাল ইমপ্যাক্ট আছে এর মাধ্যমে দিল্লির সরকারের এখন পর্যন্ত আমাদের অনুমতি দেননি বিহার বা উত্তরপ্রদেশ থেকে নিয়ে আসতে। বাধ্য হয়েই আমাদের মহারাষ্ট্র থেকে চিনি নিয়ে এসে ওয়েস্ট বেঙ্গলে বন্টন করতে হচ্ছে।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকারের মাধ্যমে আমি খাদ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি যে, নাম্বারিং করা নতুন রেশন কার্ড কিভাবে ডিস্ট্রিবিউশন করা হয়? পঞ্চায়েতে এ বিষয়ে যে অ্যাপ্লিকেশন জমা পড়ে তার কি কোনও রেজিস্টার মেনটেন করা হয়? অথবা ব্লক থেকে কি তা করা হয়? যারা ১০ বছরের বেশি সময় আগে অ্যাপ্লিকেশন করেছে তারা এখনও রেশন কার্ড পায়নি, তার সংখ্যা কত? মাননীয় মন্ত্রী মহোদয় কি জানেন, আজকে ৫ হাজার টাকা থেকে ৭ হাজার টাকা খরচ করলে প্রিন্টেড এবং নাম্বারিং করা জাল রেশন কার্ড নদীয়া এবং উত্তর ২৪ পরগনা জেলায় পাওয়া যাচ্ছে?

**শ্রী কলিমুদ্দিন সামস ঃ** মাননীয় সদস্যকে বলতে চাই, গভর্নমেন্টের কাছে এ রকম কোনও ইনফরমেশন নেই যে, জালি রেশন কার্ড প্রিন্ট হচ্ছে এবং বিক্রি হচ্ছে। হ্যাঁ এটা ঠিক যে, অনেক ভুয়া বা বোগাস রেশন কার্ড আছে। ওগুলো গভর্নমেন্ট সীজ করছে এবং ক্যানসেল করছে। মডিফায়েড এরিয়ায় এখন পর্যন্ত আমরা ১৫ লক্ষ ৫৩ হাজার ৪৩৯টি রেশন কার্ড বাজেয়াপ্ত করেছি সীজ করেছি। স্ট্যাটিউটরি রেশনিং এরিয়ায় ৭ লক্ষ ১৩ হাজার ১৮১টি রেশন কার্ড সীজ করেছি, ক্যানসেল করেছি। এ সম্বন্ধে আমি বলতে পারি, এমন অনেক লোক আছে যারা একই লোক দু তিনটে রেশন কার্ড করেছে বা বোগাস নাম দিয়ে রেশন কার্ড করেছে। আমাদের ডিপার্টমেন্ট এই সব রেশন কার্ড সীজ করে ক্যানসেল করছে। কিন্তু আমাদের কাছে এইরকম কোনও ইনফরমেশন নেই যে, জালি রেশন কার্ড প্রিন্ট হয়ে যদি বিলি হচ্ছে। এটা সম্ভব নয়। এটা আপনার ভুল ধারণা।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি 'ক' প্রশ্নের উত্তরে বললেন,

'সরকার এখন পর্যন্ত কোনও চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করেননি"। সচিত্র রেশনকার্ড চালু করার জন্য চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করে তা দ্রুত কার্যকর করার কথা বিবেচনা করছেন কি?

[11-30 — 11-40 a.m.]

**শ্রী কলিমুদ্দিন সামস** ঃ গভর্নমেন্টের কাছে সব থেকে অ্যালার্মিং জিনিস হচ্ছে যে, এখনও যারা জেনুইন লোক আছে তারা রেশন কার্ড পায়নি। যেমন একটু আগে বললাম লক্ষ লক্ষ রেশন কার্ড আমরা সীজ করেছি। রেশন কার্ড যারা এখনও পায়নি এদের সম্বন্ধে গভর্নমেন্ট একটা ক্যাবিনেট সাব কমিটি গঠন করেছে। সেই ক্যাবিনেট সাব কমিটিতে হোম মিনিস্টার তথা, ডেপুটি চিফ মিনিস্টার আছেন, ফিনান্স মিনিস্টার আছেন, পঞ্চায়েত মিনিস্টার আছেন আর আমি আছি। এই ৪ জন মন্ত্রীকে নিয়ে একটা ক্যাবিনেট সাব কমিটি গঠিত হয়েছে। সেই ক্যাবিনেট সাব কমিটি ডিসিসন নেবে যে কি করে এই ক্রাইসিস ওভার কাম করা যায়। আমরা সিদ্ধান্ত নিয়েছি পুরানো রেশন কার্ড যত আছে সব রেশন কার্ড ক্যানসেল করে দিয়ে নতুন রেশন কার্ড দেব। সেই নতুন রেশন কার্ড দেওয়ার ব্যাপারে একটা পদ্ধতি ঠিক করেছি। আমি আগেই বললাম, ১৫ লক্ষ আর ৭ লক্ষ এই ২২ লক্ষের থেকেও বেশি রেশন কার্ড ১ বছরের মধ্যে ইনফরমেশন অনুসারে আমরা সীজ করেছি, ক্যানসেলড করেছি। এই অবস্থায় যাদের আমরা নতুন কার্ড দেব যাতে ডাবল এবং ট্রিপল না হয় তার জন্য আমরা চিন্তা করেছি যে রেশন কার্ডে ফটো দেব। এখন এই ফটো দেবার ব্যাপারে একটা ডিফিকালটিজ দেখা দিচ্ছে, যারা বি পি এল কার্ড হোল্ডার আছে তাদের ব্যাপারে একটা ডিসিসন নেওয়া হতে পারে। আমরা যে ক্যাবিনেট সাব কমিটি ফর্ম করেছি সেই কমিটি চিন্তা করছে, গ্রামে গ্রামে যারা খেটে খাওয়া গবির মানুষ আছে তাদের ক্ষেত্রে এই ফটোর ব্যাপারটা কি করে সমস্যার সমাধান করা যায়। যারা এ পি এল আছে তাদের ক্ষেত্রে আমরা মনেকরি, যারা এ পি এল আছে তারা ইনকাম ট্যাক্স দেন, তারা নিজেরা ফটো সাপ্লাই হয়ত করতে পারেন। আমি আপনাদের বলি, এই এপ্রিল মাসে আমরা আবার বসব, বসে সিদ্ধান্ত নেব যে ফটো তৈরি কিভাবে হবে, কি হিসাবে করা হবে, কাদের দেওয়া হবে, কি হিসাবে করা হবে, কাদের দেওয়া হবে, খরচ কি করে বেয়ার করা যাবে? ১১ তারিখে দিল্লিতে কেন্দ্রীয় ফুড মিনিস্টার একটা মিটিং ডেকেছেন জোনাল ফুড মিনিস্টারদের নিয়ে। সেই মিটিং-এ প্রস্তাব আমি রাখব যে, এখানে ফটোর জন্য কি করতে হবে। আমি আপনাদের বলি, রেশন কার্ড যাদের দেওয়া হবে, আমরা এখানে ভোটার লিস্ট সামনে রেখে যারা রেশন কার্ড হোল্ডার আছে তাদের রেশন কার্ড দেখব এবং ভোটার লিস্টে যদি পাওয়া যায় তবে সেই লোককে রেশন কার্ড দেওয়া হবে। আবার এমন অনেকে আছে যাদের

ভোটার লিস্টে নাম ওঠেনি, ১৮ বছর বয়স, ভোটার লিস্টে নাম নেই। তাদের ক্ষেত্রে এই পদ্ধতি অ্যাডপ্ট হবে, সেখানে স্কুল সার্টিফিকেট বা বার্থ সার্টিফিকেট প্রোডিউস করতে হবে। এইভাবে নতুন কার্ড পুরানো কার্ডের পরিবর্তে দেওয়া হবে।

**Mr. Speaker :** Mr. Shams. Ministers replies should be very brief and to the point. এত বিরাট লেকচার দেবার দরকার নেই।

**Shri Narbahadur Chhetri :** Mr. Speaker Sir, the Hon'ble Food Minister perhaps knows that there is virtual break down of public distribution system in the hill areas of Darjeeling for the last 2/3 years and people are not getting rice and wheat in ration shops. Since Darjeeling is a non-producing area, public distribution system should not have been stopped. There is some scarcity of food grains in the Darjeeling hills in the given situation. Will the Hon'ble Minister be pleased to state whether his department is contemplating to improve the situation?

**Shri Kalimuddin Shams :** Hon'ble Member knows it very well that the Government of Inida is of the opinion that as in other States, West Bengal should also be stopped so far as the PDS system is concerned. But the Chief Minister has categorically stated that it is not possible on the part of West Bengal. We are trying our level best. You know that the Government of India has already stopped the supply of sugar. In the meantime, they are supplying the APL rise. But these rice and wheats which are supplied to West Bengal as per our Quality Control Report—are not fit for human consumption. That is why sometime, somewhere we are facing some difficulties in the PDS system.

**শ্রী সমর হাজরা ঃ** রেশন কার্ডের সমস্যা একটা থেকে যাচ্ছে, মানুষ তাদের চাহিদা মতো রেশন কার্ড পাচ্ছে না। ছেলেমেয়েরা দশ-পনেরো বছরের হয়ে যাচ্ছে, তারা মাধ্যমিক পরীক্ষা দিচ্ছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কার্ড করাতে তাদের রেশন কার্ড প্রয়োজন। কিন্তু রেশন কার্ড না থাকায় একটা জটিলতা থেকে যাচ্ছে। বর্তমানে জেলা পরিষদ অনেকরকম কাজ করছে। সেক্ষেত্রে আমার প্রশ্ন, জেলা পরিষদ জেলার চাহিদা অনুযায়ী রেশন কার্ড ছাপিয়ে নিতে পারে কি না?

**শ্রী কলিমুদ্দিন সামস ঃ** আমার কাছে এখনও পর্যন্ত এমন কোনও স্পেসিফিক

ইনফর্মেশন নেই যে, লোকে রেশন কার্ডের জন্য অ্যাপ্লাই করেছে, কিন্তু রেশন কার্ড পায়নি। আমরা রেশন কার্ড সকলকেই দিই যদি তারা সব ফর্মালিটিজ অবজার্ভ করেন। যদি কেউ যথাযথ ফর্মলিটিজ অবজার্ভ করে রেশন কার্ড পাননি, এরকম কেস আমার কাছে পাঠালো, রিপোর্ট করলে, তিনি রেশন কার্ড পেয়ে যাবেন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী বলছিলেন যে, তিনি অনেক রেশন কার্ড বাতিল করেছেন। আমার প্রশ্ন, এই যে কার্ড বাতিল করেছেন তারমধ্যে কত সংখ্যক বিদেশি নাগরিক রয়েছে? কারণ বহু জায়গা থেকে অভিযোগ ওঠেছে যে, রাজ্যে বহু বিদেশি নাগরিক রয়েছে এবং তাদের অনেকেই রেশন কার্ড পেয়ে গেছে। তাই প্রশ্ন আপনি যত রেশন কার্ড বাতিল করেছেন তারমধ্যে বিদেশি কতজন?

**শ্রী কলিমুদ্দিন সামস ঃ** আমার রেকর্ড অনুযায়ী ওয়েস্ট বেঙ্গলে কোনও বিদেশি লোক রেশন কার্ড পায়নি, পাওয়ার কোনও সুযোগ নেই। বর্ডার থেকে ৭ কিলোমিটারের মধ্যে কাউকে রেশন কার্ড দিতে গেলে ডি এম বা হোম ডিপার্টমেন্টের অফিসারদের কাছ থেকে রিপোর্ট পাওয়ার পরই সেটা দেওয়া যাবে। আমার কাছে এরকম কোনও ইনফর্মেশন নেই যে, কোনও বিদেশি লোককে রেশন কার্ড দেওয়া হয়েছে।

**শ্রী চিত্তরঞ্জন দাশঠাকুর ঃ** এই ভুয়ো রেশন কার্ড বিলির সঙ্গে নিশ্চিতভাবে খাদ্য দপ্তরের অনেকে যুক্ত, না হলে ভুয়ো রেশন কার্ড সাধারণ মানুষের কাছে পৌঁছাতে পারে না। গত আর্থিক বছরে এই রেশনকার্ড বিলির [illegible] যারা যুক্ত এরকম কতজনের বিরুদ্ধে আপনার দপ্তর আইনগত ব্যবস্থা গ্রহণ করেছেন জানাবেন কি?

[11-40 — 11-50 a.m.]

**শ্রী কলিমুদ্দিন সামস ঃ** আমার অফিসের অফিসাররা এরকম কোনও ব্যাপার যুক্ত থাকে বলে সরকারের কাছে ইনফরমেশন নেই। ইনফর্মেশন না থাকার কারণ হচ্ছে, রেশনকার্ড যাদের দেওয়া হয় তাদের প্রসিডিওর অনুসারেই দেওয়া হয়, তা না হলে দেওয়া হয় না। সেই জন্য বলছি অফিসাররা এরজন্য রেসপনসিবল বলে আমি মনে করি না।

**ডাঃ তপতী সাহা ঃ** যদিও প্রশ্নটি ঘুরে ফিরে অনেকবার এসেছে, তবুও স্যার, আমি আর একটা প্রশ্নটি রাখছি। ঘটনাটি সত্য, অফিসাররা জড়িত থাকে। অনেক সময় এমনও দেখা যায় যে যাদের পাওয়া উচিত নয় তাদের দেওয়া হচ্ছে আবার যাদের সত্যিকারের পাওয়া উচিত তারা রেশনকার্ড পাচ্ছে না। ঘটনাটি সত্য এবং অনেক অনেক ব্যাপারেই এটা হয়। ৬০ বছরের বয়সের লোক অ্যাপ্লাই করে রেশনকার্ড পেয়ে

যাচ্ছে অথচ সদ্য বিবাহিত অ্যাপ্লাই করে রেশন কার্ড পাচ্ছে না। অফিসারদের শাস্তির কথা বলছেন ভাবছেন। আমরা কিন্তু অনেক অভিযোগ পাঠিয়েছি।

**শ্রী কলিমুদ্দিন সামস** ঃ আমরা কোনও ব্যাপারে ভিনডিকটিভ অ্যাটিচুড দিই না। একটা কথা এ সম্বন্ধে বলতে চাই যে রেশনকার্ড ইস্যু করা নিয়ে এখনও পর্যন্ত গভর্নমেন্টের কাছে বা আমার কাছে এইরকম কোনও কমপ্লেন আসেনি। আমি মাননীয় সদস্যাকে অ্যাসিওর করতে চাই এই বলে যে একটা দুটো স্পেসিফিক কেস যদি দেন যে কনসার্ন অফিসার গোলমাল করেছে তাহলে তার বিরুদ্ধে সিরিয়াস অ্যাকশন নেওয়া হবে।

**হাসপাতালে কর্মরত স্পেশ্যাল অ্যাটেনড্যান্ট থেকে চতুর্থ শ্রেণীর কর্মী নিয়োগ**

***১৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩) শ্রী আবু আয়েশ মন্ডল ও শ্রী তমাল মাঝি** ঃ স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যের হাসপাতালগুলিতে কর্মরত স্পেশ্যাল অ্যাটেনড্যান্টদের মধ্য থেকে সরাসরি চতুর্থ শ্রেণীর কর্মচারী নিয়োগ করার ব্যবস্থা আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, বর্তমানে উক্ত পদ্ধতির কোনও পরিবর্তন ঘটানো হলে তার বিবরণ?

**শ্রী পার্থ দে** ঃ

(ক) কয়েকটি শর্তাধীনে এই ব্যবস্থা আছে।

(খ) সাম্প্রতিক আদালতের আদেশের পরিপ্রেক্ষিতে পর্যালোচনা করা হচ্ছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল** ঃ আমাদের রাজ্যের হাসপাতালগুলির স্পেশ্যাল অ্যাটেনডেন্টদের মধ্যে থেকে চতুর্থ শ্রেণীর কর্মচারী নিয়োগ করার যে পদ্ধতি চালু আছে সেটা কোনও সাল থেকে চালু আছে এবং তার নিয়োগ পদ্ধতি কি রূপ মাননীয় মন্ত্রী মহাশয় তা জানাবেন কি?

**শ্রী পার্থ দে** ঃ ৮১ সালে সরকারের একটি আদেশনামা হয়েছিল ৫৫০২/আই-এ/১০/৮ ডেটেড ১০-৮-৮১ এতে বলা আছে স্পেশ্যাল অ্যাটেনডেন্টদের থেকে চতুর্থ শ্রেণীর পদে নিয়োগ করার জন্য কতকগুলি শর্তের কথা। সেগুলি হল (ক) বছরে কমপক্ষে ৪০ দিন করে অন্তত পাঁচ বছর স্পেশ্যাল অ্যাটেনডেন্ট পদে কাজ করতে হবে। (খ) কোনও একটি হাসপাতালে একটি বছর চতুর্থ শ্রেণীর শূন্য পদে অনুর্দ্ধ ১৫ শতাংশ সেই হাসপাতালের সংশ্লিষ্ট স্পেশ্যাল অ্যাটেনডেন্টদের মধ্যে থেকে পূরণ করা

যেতে পারে। (গ) চাকরির বয়সসীমা সেই বছর ১লা জানুয়ারি প্রার্থীর বয়স অনুর্দ্ধ ৪৫ বছর হতে হবে। (ঘ) এতে যেটা আছে সেটা অবশ্য সরকারি আদেশনামাতে ছিল না পরে একটা মামলা হয় তাতে কয়েকটা আদেশ হয়। এরকম কয়েকটা শর্ত ছিল, তার ভিত্তিতে এই ধরনের নিয়োগের ব্যবস্থা চালু আছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** স্বাস্থ্য দপ্তরে কর্মী হিসাবে এরা স্বীকৃত নন অথচ স্পেশ্যাল অ্যাটেনডেন্ট হিসাবে এরা হাসপাতালে থাকছেন। এরা পারিশ্রমিক কিভাবে পান মাননীয় মন্ত্রী মহাশয় তা জানাবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** আমি আপনার প্রশ্নের উওরে এইটুকু বলতে পারি যে, এখন পর্যন্ত যা আছে সেটা আপনাদের জানিয়েছি। পরে এটা নিয়ে অনেক আলোচনা হয়েছে এবং বিশেষ করে আদালতে বিষয়টা পুঙ্খানুপুঙ্খে পর্যালোচনা হয়েছে এবং তার পরিপ্রেক্ষিতে কিছু রায় হয়েছে এবং তার ভিত্তিতে এটাকে আবার বিচার-বিবেচনা করার মতো পরিস্থিতি এসেছে বলে আমার ধারণা হয়েছে। যখন বিবেচনাটা সম্পূর্ণ হবে, পরবর্তী প্রশ্নের উত্তর দিতে পারব। এখন পর্যন্ত যে ব্যবস্থা আছে সেটা হচ্ছে, যাদের ক্ষেত্রে এটা বলা হয়েছে, স্পেশ্যাল অ্যাটেনডেন্ট এরা স্বাস্থ্য দপ্তর বা সেই অর্থে হাসপাতালের কোনও কর্মী নন। এরা রুগীদের সেবা করেন নিশ্চয়ই কোনও অনুমতী পেয়েছেন। রুগীরা বা রুগীদের পরিবারজন এদের পারিশ্রমিক দিয়ে থাকেন। এরা সরকারি কর্মী নন, সরকারের তরফ থেকে এদের জন্য কোনও চাকুরি, বেতন ইত্যাদি দেওয়া হয় না। এই হচ্ছে অবস্থা। এখন পর্যন্ত যা আছে সেটা আমি বললাম। এটা নিয়ে কতকগুলি পর্যালোচনার পর্যায় চলছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, এই রাজ্যের হাসপাতালগুলিতে এই স্পেশ্যাল অ্যাটেনডেন্টের সংখ্যা কত সেটা জানাবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** সংখ্যা সম্পর্কে অনেকগুলি তথ্য আছে পরস্পর বিরোধী। সরকারি তথ্য বলতে যা বোঝায় সেটা একসঙ্গে করার চেষ্টা করা হচ্ছে। কিছু বেসরকারি তথ্যও আছে। অনেক সমিতি যারা অতীতে যুক্ত ছিলেন এবং এখনও যুক্ত আছেন, তাদের কিছু কিছু সংখ্যা তথ্য আছে সেটা সঠিকভাবে বলা সম্ভব নয়। সাধারণভাবে আমরা যা খবর পাই, আমাদের কাছে যে সব তথ্য পরিবেশন করা হয়েছে তাতে সংখ্যা কয়েক হাজার হতে পারে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে, যে সব রুর‍্যাল হসপিটাল আপ গ্রেড করা হয়েছে, যে সব হাসপাতালগুলির বিল্ডিং তৈরি হয়ে গেছে, ইনফ্রাস্ট্রাকচার কমপ্লিট হয়েছে অথচ আমরা সেগুলি ব্যবহার করতে পারছি না

উদ্বোধনের অভাবে। সরকারিভাবে এটা খোলার ব্যবস্থা করা হবে কিনা জানাবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** প্রভঞ্জন মন্ডল একজন প্রবীণ সদস্য। ওনার জানা উচিত যে এ থেকে এই প্রশ্নটা আসে না।

**শ্রী সেখ দৌলত আলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কতগুলি স্পেশ্যাল অ্যাটেনডেন্ট আপনারা নিয়োগ করতে পেরেছেন?

**শ্রী পার্থ দে ঃ** নিয়োগ আমরা করি না, নিয়োগ কর্তা নিয়োগ করেন। সরকারি ব্যবস্থায় এতদিন যা চলেছে সেটা আমি বলেছি। আর দ্বিতীয়টি সম্পর্কে বলেছি যে, এটা আমাদের পর্যালোচনা করতে হবে।

**শ্রীমতী কনিকা গাঙ্গুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে, বিভিন্ন হাসপাতালগুলিতে যে অ্যাটেনডেন্ট থাকে তারা যে কাজ করছেন, অর্থাৎ তারা সেখানে নতুন কাউকে প্রবেশ করতে দেন না। একজন অ্যাটেনডেন্ট ১০ জন রুগীর পরিষেবার দায়িত্ব নিচ্ছেন, যা প্রায় অসম্ভব। অথচ তারা নতুন কাউকে সেই জায়গায় ঢুকতে দিচ্ছেন না। আর একটা মারাত্মক বিষয় হচ্ছে, সরকারি দপ্তরে যারা কাজ করেন তাদের যদি কাউকে অসুখের চিকিৎসার জন্য খরচ করতে হয় তাহলে তারা সেই টাকা পান এবং অনেক বেসরকারি সংস্থাতেও এই নিয়ম চালু আছে। কিন্তু এখানে স্পেশ্যাল অ্যাটেনডেন্ট থাকলেও তারা এই কাজ করতে অস্বীকার করে। অথচ পরিষেবার জন্য মানুষ তাদের পরিবারের লোকজনের এই অনুব্রতীদের হাতে ছেড়ে দেয়। এই অনুব্রতীরা এই পরিষেবার জন্য সেই জায়গায় থাকে না। সরকারের পক্ষ থেকে ওদের ধরার কোনও জায়গা আছে কি না? ওরা যদি পরিষেবা দিতে অক্ষম হয় তাহলে সরকারি ব্যবস্থা কি করা যায় সেটা একটু বলুন।

[11-50 — 12-00 Noon]

**শ্রী পার্থ দে ঃ** অনেক জটিল প্রশ্ন উঠে গেল। আমি বলছি এই প্রশ্নটা বিশেষ বিষয়ের উপর, সেটা হচ্ছে এই যে, স্পেশ্যাল অ্যাটেনডেন্ট অধিকার দেওয়া হয়েছে যাদের সরকারি আদেশে, তারা তখন কিভাবে এসেছে ইত্যাদি এইগুলি আমার কাছে পরিষ্কার নয় প্রশ্নও নেই। ৫ বছর ধারাবাহিক কাজ করেছে, প্রতি বছর ২৪০ দিন করে এসেছে ১৯৮১ সাল পর্যন্ত সরকারি আদেশনামায় ছিল, এইরকম যদি তারা করে থাকেন, যখন সেই হাসপাতালে নিয়োগ হবে, অন্যান্য প্রার্থী যাদের নাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে আসবে তাদের সঙ্গে ওদেরও বিবেচনা করা হবে এবং অন্য দিক থেকে তারা যদি যোগ্য হয় তাহলে শতকরা ১৫ ভাগ এই অনব্রতীদের থেকে নিয়োগ করা যাবে।

এই প্রশ্নটা আলোচনা করা হয়ত খুবই গুরুত্বপূর্ণ কিন্তু কোনও বিষয় বলা ঠিক নয়। কারণ এর আরও অনেক দিক আছে যেগুলি বিবেচনা করা দরকার। সরকারের তরফ থেকে এটা বিবেচনা করা হচ্ছে। বিধানসভা যদি মনে করেন যে এটা নিয়ে আলোচনা করা দরকার তাহলে আপনারা আলোচনা করতে পারেন। এখানে যে সাবজেক্ট কমিটি আছে সেখানে যেন এটা আলোচনা হয়। এর অনেকগুলি দিক আছে কে প্রবেশ করতে দেন, ভবিষ্যতে কি হবে, দেওয়া হবে কি হবে না, এতে আদৌ ভাল হচ্ছে না মন্দ হচ্ছে এইরকম অনেকগুলি প্রশ্ন ইতিমধ্যে উঠে গিয়েছে। আমরা ঠিক করেছি এখন পর্যন্ত যা আছে সেটার কিছু না করে পরে কি হবে সেটা দেখতে হবে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে হাসপাতালে যে স্পেশ্যাল অ্যাটেনডেন্ট আছেন তারা বছরে ২৪০ দিন কাজ করলে আইনত নিয়োগ করা যায়। এই যে স্পেশ্যাল অ্যাটেনডেন্ট, তাদের তো অ্যাটেনডেন্টস বলে কোনও কিছু নেই। তারা রোগীদের সেবা করে, রোগীরা তাদের পয়সা দেয়। তাদের অ্যাটেনডেন্টস কোথা থেকে পাবেন এবং কিভাবে তাদের নিয়োগ করবেন? ওরা হাসপাতালে আসে এবং রোগীদের সেবা করে, ২৪০ দিন কি করে খাতায় পাবেন?

**শ্রী পার্থ দে ঃ** এটা কোনও আইন নয়, এটা সরকারি আদেশ, আইনগত বা সংবিধানগত এর কোনও স্বীকৃতি নেই। এই ব্যবস্থা চলে আসছিল, সরকার মনে করেছিল সমস্যা হচ্ছে তাই সমাধানের জন্য এই আদেশ দিয়েছিল। ওদের তালিকা ওদের সত্যিকারের পরিচয় ওদের কে প্রবেশ করিয়ে ছিল এবং প্রবেশ করানোর আগে যোগ্যতা যাচাই করা হয়েছিল কিনা এই সমস্ত প্রশ্ন এসে যায়। এর আগে মাননীয়া সদস্যা কনিকা গাঙ্গুলি তুলেছিলেন ওদের নিয়ন্ত্রণকে করবে ওরা তো সরকারি লোক নয়। এই সমস্ত প্রশ্ন আমরা আলোচনা করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমার বিধানসভা এলাকায় এস এস কে এম হাসপাতালে এই স্পেশ্যাল অ্যাটেনডেন্টের সমস্যা খুব তীব্র এবং সিরিয়াস। আমি মন্ত্রী মহাশয়ের জবাব শুনে কিছুটা আশ্চর্য হয়ে যাচ্ছি। উনি বলেছেন ওনার কাছে সঠিক কোনও তালিকা নেই, অথচ উনি ১৫ পারসেন্ট নিয়োগ করবেন। তালিকা যদি না থাকে তাহলে হাসপাতাল কিভাবে ১৫ পারসেন্ট নিয়োগ করবেন এটা আমার কাছে পরিষ্কার নয়। উনি ভাষা ভাষা বলছেন কে নিয়োগ করল কি ব্যাপার হাসপাতাল জানে কিনা জানি না।

প্রত্যেক হাসপাতাল স্পেশ্যাল একটা আইডেন্টিটি কার্ড দেয়, তার বেসিসে—একটা ফিকসড রেট থাকে—তারা রোগীকে দেখাশুনা করে। এটা ওঁর না জানার তো কথা নয়।

হাসপাতাল কি দিয়েছে, কাকে দিয়েছে আমি তার মধ্যে যাচ্ছি না। আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি, (১) মাননীয় মন্ত্রী কি এই স্পেশ্যাল অ্যাটেন্ডেন্টকে একটা ডুয়েট ক্যাডার মনে করেন? হাসপাতালে আর স্পেশ্যাল অ্যাটেন্ডেন্ট নিয়োগ হবে না? পি.জি. বা এস.এস.কে.এম. হাসপাতালে দেখছি হচ্ছে না, বাইরের কোথা থেকে, নার্সিং ব্যুরো থেকে পাঠাচ্ছে। আর যারা স্পেশ্যাল অ্যাটেন্ডেন্ট হিসাবে কাজ করছেন, তাঁরা যদি মারা যান তাহলে তাঁদের ছেলে মেয়েদের কি সুযোগ দেওয়া হবে?

**শ্রী পার্থ দে ঃ** আমি যেটা উত্তর দিয়েছি সেটা পশ্চিমবাংলার ওপরে, এস.এস.কে.এম.-এর ওপরে নয়। সেই উত্তরটা ঠিক আছে, ভুল কিছু নেই। আর মারা যাওয়ার প্রশ্নে ছেলে মেয়েদের প্রশ্ন, এটা ওঠে না।

**খাদ্যশস্য পরিবহনের জন্য ব্যয়**

*১৭৭।(অনুমোদিত প্রশ্ন নং *১৯৩) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭-৯৮ ও ১৯৯৮-৯৯ আর্থিক বছর দুটিতে রাজ্যে খাদ্যশস্য পরিবহনের জন্য মোট কত টাকা খরচ হয়েছে;

(খ) খাদ্যশস্য পরিবহনের দায়িত্ব কাদের উপর দেওয়া হয়েছে; এবং

(গ) খাদ্যশস্য পরিবহনের হার (রেট) নির্ণয় করার জন্য উক্ত বছরগুলিতে টেন্ডার ডাকা হয়েছিল কি?

**শ্রী কলিমুদ্দিন সামস ঃ**

(ক) ১৯৯৭-৯৮ এবং ১৯৯৮-৯৯ এই রাজ্যে খাদ্য শস্য পরিবহনের জন্য মোট খরচ হয়েছিল যথাক্রমে ৪,১৮,৪৪,৭৭৭ টাকা এবং ৬,৪৮,৭২,৭১৯ টাকা।

(খ) খাদ্যশস্য পরিবহনের দায়িত্ব পরিবেশন। পরিবহন ও মধ্যবতী ঠিকারদারদের উপর ন্যস্ত আছে। সংগ্রহ অভিযানে খাদ্য দপ্তর পশ্চিমবঙ্গ অত্যাবশ্যকীয় পণ্য সরবরাহ নিগমকে পরিবহন ও মধ্যবর্তী ঠিকাদার হিসাবে নিযুক্ত করিয়াছে।

(গ) খাদ্যশস্য পরিবহনের হার নির্ণয়ের জন্য উক্ত বছরগুলিতে প্রয়োজনীয় দরপত্র (টেন্ডার আহ্বান করা হয়েছিল।)

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** আপনি বললেন ১৯৯৭-৯৮ এবং ১৯৯৮-৯৯ সালে খাদ্যশস্য পরিবহনের জন্য যথাক্রম টেন্ডার ডাকা হয়েছিল। আমি ১৯৯৭-৯৮ বাদ দিলাম। আপনি

(গ) প্রশ্নের উত্তর যেটা দিয়েছেন ১৯৯৮-৯৯ সালে কারা টেন্ডার দিয়েছিল, কজন টেন্ডারপত্র দিয়েছিল, এবং কাদের টেন্ডার অ্যাকসেপ্টেড হয়েছিল, এবং ডেট অফ অ্যাকসেপ্ট্যান্স কি ছিল?

**শ্রী কলিমুদ্দিন সামস ঃ** এরজন্য আপনাদের ফ্রেশ নোটিশ দিতে হবে।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** আমি শুধু জানতে চেয়েছি টেন্ডারপত্র কটা ছিল, কটা টেন্ডার হয়েছিল? কতজনের কাছ থেকে টেন্ডার পেয়েছেন? তার জন্য নোটিশ দিতে হবে? কটা টেন্ডারপত্র জমা পড়েছিল এবং কারটা অ্যাকসেপ্টেড হয়েছিল? তার জন্য আমাকে নোটিশ দিতে হবে? আদৌ টেন্ডার ডাকা হয়েছিল কি না?

**শ্রী কলিমুদ্দিন সামস ঃ** ট্রান্সপোর্ট কন্ট্রাক্টরদের অ্যাপয়েন্টমেন্টটা ডিস্ট্রিক্ট কন্ট্রোলার আর ডি ডি পি এস-এর মাধ্যমে হত। কিন্তু সুপারভিশন করে ডিপার্টমেন্ট। ডিপার্টমেন্ট ডাইরেক্টলি ওয়েস্ট বেঙ্গল এসেন্সিয়াল সাপ্লাই কর্পোরেশনকে দিয়ে করায়। কারা অ্যাপ্লাই করেছিল, কাদেরটা অ্যাকসেপ্টেড হয়েছিল, কাদের হয়নি এবং কি যুক্তিতে হয়েছিল, এরজন্য আপনাকে আলাদা নোটিশ দিতে হবে।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** এই টেন্ডার করে কাদের আপনারা ডেকেছিলেন, কারা জমা দিয়েছে, আর কাদেরগুলো আপনারা অ্যাকসেপ্ট করেছেন বলতে পারবেন কি এবং আমার আরেকটি অতিরিক্ত প্রশ্ন যে, ১৯৯৭-৯৮ সালে আপনি খরচ করেছেন ৪ কোটি ১৮ লক্ষ ৪৪ হাজার ৭৭৭ টাকা, ১৯৯৮-৯৯ সালে খরচ করেছেন ৬ কোটি ৪৮ লক্ষ ৭২ হাজার ৭১৯ টাকা। তার মানে ২ কোটি ৩০ লক্ষ ২৭ হাজার ৯৪২ অতিরিক্ত খরচ হল—এটা কেন হল বলুন—হোয়াট ইজ দি রিজিন?

**শ্রী কলিমুদ্দিন সামস ঃ** আপনি যে কোয়েশ্চেন করেছেন সেই কোয়েশ্চেনের মধ্যে আপনি জানতে চেয়েছেন যে, কত টাকা খরচ হয়েছে এবং টেন্ডার দেওয়ার ক্ষেত্রে কারা পেয়েছেন আর কারা পায়নি এবং কতজন টেন্ডার জমা দিয়েছে। এই প্রসঙ্গে জানাই যে, এটা ডিস্ট্রিক্ট কন্ট্রোলার ঠিক করেন যে কাদের দেবেন না দেবেন। আর আপনি যে ১৯৯৮-৯৯ সালের হিসাবের কথা বলছেন তাতে বলি যে

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** মিঃ কলিমুদ্দিন সামস আজকে তো হাউস শেষ, আবার জুন মাসে বসবে। আপনি সঞ্জীব দাসকে লিখিতভাবে ইনফর্মেশন দেবেন যে, এই টেন্ডার কারা

কারা করেছিল, কাদের টেন্ডার জমা হয়েছে, কে বিড করল এবং কাদেরকে দেওয়া হল, এটা একেবারে লিখিতভাবে আপনি জানাবেন।

## Starred Questions
## (to which Written Answers were laid on the Table)

### Technical Education in the State Job Oriented

*175. (Admitted Question No. *1525) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Technical Education Training Department be pleased to state—

the steps taken/proposed to be taken by the State Government to make Technical Education in the State job oriented?

**Minister-in-charge of the Technical Education Training Department :**

The Deptt. of Technical Education and Training has taken up multifaceted steps towards making technical education in the State job-oriented as below—

i) Upgradation of training equipments and machinery and revison of curricula to meet his present day need of industrial sector;

ii) Introduction of new and modern desciplines to cope up with the recent growth and development of related industries;

iii) Setting up of four new Ploytechnics and renovation and modernisation of existing Polytechnics;

iv) Training of teachers in the country and abroad under modernisation programme;

v) Organisation of industry institution interaction programmes to ascartain the needs of industries as well as for modification of academic curricula;

vi) A memorandum of understanding has been signed with the CII (Eastern Region) to improve interaction with industries;

vii) Arrangement of campus interview of the pass-outs at the institute level;

vii) Modernisation of libraries of all Polytechnics;

ix) Introduction of short-terms vocational Training programme to improve self employment oppertunities in service sector;

x) Setting up of seven new Polytechnics in the State during 2000-2001.

**চা-বাগিচায় মালিক ও শ্রমিকদের মধ্যে চুক্তি স্বাক্ষরিত**

*১৭৮।(অনুমোদিত প্রশ্ন নং *১৩৪১) **শ্রী নির্মল দাস ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকারের প্রচেষ্টায় চা-বাগিচায় শ্রমিকদের সঙ্গে চা-বাগিচা মালিকের বিভিন্ন ধরনের সুযোগ সুবিধাসংক্রান্ত চুক্তি স্বাক্ষরিত হয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত চুক্তি রূপায়ণে সরকার কি পদক্ষেপ নিচ্ছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) অ) চা বাগিচা শিল্পে ২১-৭-৯৯ তারিখে স্বাক্ষরিত ত্রিপাক্ষিক চুক্তি অনুযায়ী বাগিচাগুলিতে স্থায়ী ও অস্থায়ী শ্রমিক নিযুক্তির ব্যাপারে নিম্নলিখিত বিষয়গুলি খতিয়ে দেখে ৬ মাসের মধ্যে সরকারের কাছে সুপারিশসহ একটি রিপোর্ট পেশ করার জন্য ইন্ডিয়ান স্ট্যাটিস্টিকাল ইনস্টিটিউটকে দায়িত্ব দেওয়া হয়েছে।

১) চা বাগিচাগুলিতে চা উৎপাদনের জন্য ব্যবহৃত জমি ও শ্রমকের অনুপাত

২) নতুন চা চারা রোপণ.

৩) উৎপাদন ও উৎপাদনশীলতা

৪) বাগানের আর্থিক সঙ্গতি

৫) বর্তমানে বাগানে স্থায়ী ও অস্থায়ী শ্রমিক নিযুক্তির কাঠামো ইত্যাদি।

আ) চুক্তি অনুযায়ী অতিরিক্ত দশ হাজার (১০,০০০) অস্থায়ী শ্রমিকের স্থায়ীকরণ এবং বাগিচা শ্রমিক আইন (প্ল্যানটেশন লেবার অ্যাক্ট) অনুযায়ী শ্রমিকদের প্রাপ্য সুযোগ সুবিধাগুলির বিষয় নিয়ে সরকারের পক্ষ থেকে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

### Primary Health Centre

*179. (Admitted Question No. *522) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether it is a fact that some Primary Health Centres of the State are running without Regular Doctors,

(b) if so, the number of such PHC; and

(c) what steps taken by the State Government to provide the Doctors (Physicians) in the said PHC?

**Minister-in-charge of the Health and Family Welfare Department :**

(a) No.

(b) Question does not arise

(c) Question does not arise.

### রাজ্যে চিনির ঘাটতি পূরণের জন্য চিনি আমদানি

*১৮০।(অনুমোদিত প্রশ্ন নং *৩৭০) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে চিনির ঘাটতি পূরণের জন্য কোন কোন রাজ্য হতে কত পরিমাণ চিনি আমদানি করা হয়; এবং

(খ) রেশন চাল/গমের জন্য কেন্দ্রীয় সরকার রাজ্যের জন্য কত পরিমাণ বরাদ্দ করে থাকে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ রাজ্যে চিনির ঘাটতি পূরণের জন্য মহারাষ্ট্র থেকে ভারত সরকার কর্তৃক বরাদ্দকৃত চিনি আমদানি করা হয়। মাসিক বরাদ্দের পরিমাণ ২৯,১০৮ মেট্রিক টন।

(খ) রেশনে চাল ও গমের জন্য কেন্দ্রীয় সরকার প্রতি মাসে রাজ্যকে যথাক্রমে ৪২,৮০০ এবং ৮৮,৩৫০ মেট্রিক টন বরাদ্দ করে।

## Total No. of Ration Cards in the State

*181. (Admitted Question No. *471) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) the total number of Ration Cards in circulation in the State as on 31-12-1999;

(b) whether it is a fact that the Cards in circulation are in excess of the population of the State as per 1991 Census;

(c) if so, the actual position in this regard; and

(d) the steps taken by the Government or proposed to be taken to eliminate/exclude ghost Cards?

**Minister-in-charge of the Health and Family Welfare Department :**

(a) The total number of ration cards in circulation in the State as on 31-12-1999 were 7,79,10,893.

(b) Yes.

(c) The census population of 1991 in the State was 6,80,78,000. The present population taking into account the projected annual

compound growth rate of 2.21% is likely to be around 8,28,50,000. The present number of R.C. is below that.

(d) Detection and elemination of fake ration cards is a regular and continuous process. Door to door checking, manning, re-authentication measures are resorted to cancel ghost/fake ration cards.

**জাতীয় সড়ক রক্ষণাবেক্ষণ**

*১৮২।(অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৯) **শ্রী অমর চৌধুরি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জাতীয় সড়ক রক্ষণাবেক্ষণের জন্য প্রয়োজনীয় অর্থ কেন্দ্রের নিকট থেকে নিয়মিত পাওয়া যায় কি না; এবং

(খ) জাতীয় সড়ক (যশোহর রোড) প্রশস্ত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, পাওয়া যায়।

(খ) হ্যাঁ আছে।

**বরাদ্দকৃত রেশনসামগ্রী নিয়মিত সরবরাহ**

*১৮৩।(অনুমোদিত প্রশ্ন নং *৪০৪) **শ্রী অশোক দেব ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের বিধিবিদ্ধ রেশনিং এলাকায় রেশন দোকান থেকে মাথা পিছু বরাদ্দকৃত রেশনসামগ্রী নিয়মিত সরবরাহ করা হচ্ছে না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এ বিষয়ে রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মাঝে মাঝে রাজ্যে বিধিবদ্ধ রেশনিং এলাকায় রেশন দোকান থেকে খাদ্যশস্য নিয়মিতভাবে সরবরাহ করা সম্ভব হয় না।

(খ) কোনও রেশন দোকান থেকে রেশন সামগ্রীর সরবরাহ্ অনিয়মিত হলে রাজ্য সরকার উপযুক্ত কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ আলোচনা করে সরবরাহ্ নিয়মিত করার ব্যবস্থা করেন।

সাক্ষরতা প্রকল্প

*১৮৪।(অনুমোদিত প্রশ্ন নং *১৫১১) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

জনশিক্ষা প্রসারে সাক্ষরতা প্রকল্পে ব্লক ও মহকুমা স্তরে পৃথক কমিটি তৈরির কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

জাতীয় সাক্ষরতা মিশনের নির্দেশিকা অনুযায়ী জেলা স্তরে সাক্ষরতা প্রকল্প রূপায়ণের জন্য বিভিন্ন জেলায় জেলা সাক্ষরতা সমিতি গঠিত হয়েছে। এই জেলা সাক্ষরতা সমিতিগুলি প্রকল্প রূপায়ণ ও সমন্বয় সাধনের জন্য মহকুমা ও ব্লকস্তরে একই ধাঁচে কমিটি তৈরি করেছেন। ফলে এই মুহূর্তে ব্লক মহকুমা স্তরে পৃথক কোনও কমিটি তৈরির পরিকল্পনা সরকারের নেই।

রাজ্যে এইড্স-এর আক্রান্ত রোগীর সংখ্যা

*১৮৫।(অনুমোদিত প্রশ্ন নং *৯৩০) **শ্রী পুলকচন্দ্র দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বর্তমানে এইড্স-এ আক্রান্ত রোগীর সংখ্যা কত ;

(খ) কলকাতার কোন কোন হাসপাতালে এইড্স রোগীদের চিকিৎসার ব্যবস্থা আছে;

(গ) এইড্স রোগের ভয়াবহতা সম্পর্কে জনসাধারণকে সজাগ করার জন্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছে; এবং

(ঘ) কলকাতার কোন কোন অঞ্চলকে এইড্স প্রো-জোন বলে চিহ্নিত করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৬৭ জন (ফেব্রুয়ারি ২০০০ পর্যন্ত)।

(খ) কলকাতার সব সরকারি হাসপাতালে।

(গ) স্বাস্থ্য পরিষেবা, শিশুবিকাশ প্রকল্প ইত্যাদির সঙ্গে যুক্ত কর্মী আধিকারিক, জনপ্রতিনিধি, ছাত্র-শিক্ষক সহ সর্বস্তরের জনগণ ও বেসরকারি স্বেচ্ছাসেবী সংস্থাকে সঙ্গে নিয়ে এড্‌স বিষয়ে প্রশিক্ষণ শিবিরের আয়োজন রেডিও, টেলিভিশন, সংবাদপত্র ও অন্যান্য গণমাধ্যমের সাহায্যে প্রচার, আই ই সি ডিভিশনের মাধ্যমে এড্‌স বিষয়ে বিভিন্ন প্রচার পুস্তিকা প্রকাশ ও বিলি, এড্‌স নিয়ন্ত্রণের কাজের জন্য বেসরকারি স্বেচ্ছাসেবী সংস্থাকে আর্থিক অনুদান, ইত্যাদি। এছাড়া কলকাতা টেলিফোন এলাকা ও দার্জিলিং-এ টেলিফোন কাউন্সেলিং এর মাধ্যমে এড্‌স বিষয়ে প্রশ্নের উত্তর দানের ব্যবস্থা আছে।

(ঘ) এড্‌স প্রো-জোন বলে কোনও অঞ্চলকেই চিহ্নিত করা হয়নি।

## ধানের বিক্রয়মূল্য হ্রাস

*১৮৬।(অনুমোদিত প্রশ্ন নং *৯০২) **শ্রী তপন হোড় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বীরভূমসহ অন্যান্য জেলায় ধানের বাজারমূল্য হ্রাস পেয়েছে;

(খ) সত্যি হলে, কারণ কি; এবং

(গ) কিষাণদের স্বার্থে সরকার ধানের বাজারমূল্য ঠিক রাখার জন্য কি পদক্ষেপ গ্রহণ করেছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্যি।

(খ) এবারে ধানের বেশি ফলন হওয়ায় বাজারে ধানের মূল্য হ্রাস পেয়েছে।

(গ) বর্তমান খারিফ বৎসরে ভারত সরকার কর্তৃক নির্ধারিত নূন্যতম সহায়ক মূল্য থেকে কিছু বেশি দামে পশ্চিমবঙ্গ সরকার ধান কেনার মনস্থ করেছে। এখন পর্যন্ত সরকার অল্প কিছু ধান সরাসরি কিনেছে, কিন্তু যখনই কেন্দ্রীয় সরকার ধান ভাঙানো এবং অন্যান্য খরচ ঠিক করে দেবেন তখনই রাজ্য সরকার অনেক বেশি ধান সংগ্রহ করে তার থেকে চাল করতে পারবে।

## চিকিৎসক-শিক্ষক নিয়োগ

*১৮৭।(অনুমোদিত প্রশ্ন নং *১০৫৬) **শ্রী সৌগত রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার সাক্ষাতকারের ভিত্তিতে চিকিৎসক শিক্ষক নিয়োগের সিদ্ধান্ত নিয়েছে; এবং

(খ) সত্যি হলে, ২০০০ সালের জানুয়ারি পর্যন্ত এরূপ কতজন চিকিৎসক-শিক্ষককে নিয়োগ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ,

(খ) এখনও অবধি কাউকে নিয়োগ করা হয়নি। তবে নির্বাচন প্রক্রিয়া প্রায় সম্পূর্ণ।

**মডেল কো-অপারেটিভ অ্যাক্ট**

*১৮৮।(অনুমোদিত প্রশ্ন নং *১৪৬০) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মডেল কো-অপারেটিভ অ্যাক্ট ১৯৯০ রাজ্য সরকারের বিবেচনায় আছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত অ্যাক্ট কবে নাগাদ আইনে রূপান্তরিত করার জন্য বিধানসভায় বিধায়ক হিসাবে পেশ করা হবে বলে আশা করা যায়?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রচলিত সমবায় বিধি ও নিয়মাবলী পর্যালোচনা করার জন্য একটি সমিতি গঠন করা হয়েছে। তাদের নিরীক্ষণের মধ্যে অন্যান্য বিষয়ের সঙ্গে মডেল কো-অপারেটিভ অ্যাক্ট ১৯৯০ ও রাখা হয়েছে। উক্ত সমিতি তাদের পর্যালোচনাতে প্রতিবেদন পেশ করার পর রাজ্য বিধি বিভাগের অনুমোদন সাপেক্ষে তা আইনে রূপান্তরিত করার জন্য বিধায়ক হিসাবে বিধানসভায় পেশ করা হবে।

**ব্লাড ব্যাঙ্ক**

*১৮৯।(অনুমোদিত প্রশ্ন নং *১২৭৫) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার কোন কোন হাসপাতালে ২৪ ঘণ্টা ব্লাড ব্যাঙ্ক খোলা থাকে;

(খ) কলকাতায় সরকার পরিচালিত ব্লাড ব্যাঙ্কের সংখ্যা কত;

(গ) কলকাতায় কতগুলি প্রাইভেট ব্লাড ব্যাঙ্ক চালু আছে (নাম-ঠিকানাসহ); এবং

(ঘ) প্রাইভেট ব্লাড ব্যাঙ্কগুলিতে ব্লাড বিক্রির ক্ষেত্রে সরকারি নিয়মনীতি কিরূপ?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১) ইন্সটিটিউট অফ ব্লাড ট্রান্সফিউশন মেডিসিন অ্যান্ড ইমিউনো হেমাটলজি (পূর্বতন সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্ক)

২) এস এস কে এম হাসপাতাল ব্লাড ব্যাঙ্ক

৩) আর জি কর মেডিক্যাল কলেজ হাসপাতাল ব্লাড ব্যাঙ্ক।

(খ) পশ্চিমবঙ্গ রাজ্য সরকার পরিচালিত ৮টি কেন্দ্রীয় সরকার পরিচালিত ৩টি, কেন্দ্র ও রাজ্য সরকারের যৌথ পরিচালিত ১টি।

(গ) উনিশটি (নাম ও ঠিকানা সংলগ্ন তালিকায় পেশ করা হল)।

(ঘ) কেন্দ্রীয় ফার্মাসিউটিক্যাল প্রাইসিং অথরিটি এই ক্ষেত্রে দায়বদ্ধ। ঐ অথরিটি রক্ত বিক্রির কোনও দাম ঠিক করে দেয়নি। পশ্চিমবঙ্গ সরকার নার্সিংহোমের ক্ষেত্রে প্রতি ব্যাগ রক্তের দাম ১৭৫ টাকা ঠিক করে দিয়েছে।

**কলকাতায় অবস্থিত প্রাইভেট ব্লাড ব্যাঙ্কগুলির নাম ও ঠিকানা**

| ক্রমিক সংখ্যা | নাম | ঠিকানা |
|---|---|---|
| ১) | পিয়ারলেস হাসপাতাল ও রিসার্চ সেন্টার | ৮৬০, পঞ্চসায়র, কলকাতা-৯৪ |
| ২) | অশোক ল্যাবরেটারি সেন্টার ফর ট্রান্সফিউশন | ৩০০, যোধপুর পার্ক, কলকাতা-৬৮ |
| ৩) | ভরুকা রিসার্চ সেন্টার ফর হেমাটোলজি ও ব্লাড ট্রান্সফিউশন | ৬১, রফি আহমেদ কিদোয়াই রোড কলকাতা-১৬ |
| ৪) | উডল্যান্ড হাসপাতাল ও মেডিক্যাল রিসার্চ সেন্টার | সি/৫, আলিপুর রোড, কলকাতা-২৭ |
| ৫) | লায়ন্স ডিস্ট্রিক্ট ব্লাড ব্যাঙ্ক | ওয়াটারলু স্ট্রীট, কলকাতা-৮৮ |
| ৬) | কোঠারি মেডিক্যাল সেন্টার ব্লাড ব্যাঙ্ক | সি/৭ আলিপুর রোড, কলকাতা-২৭ |
| ৭) | সাইন্টিফিক ক্লিনিক্যাল ল্যাবরেটরি | রাসবিহারি এভিনিউ, কলকাতা |

| ক্রমিক সংখ্যা | নাম | ঠিকানা |
|---|---|---|
| ৮) | রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠান ব্লাড ব্যাঙ্ক | ৯১ শরৎ বোস রোড, কলকাতা-২৬ |
| ৯) | অ্যাসেম্বলি অব গড চার্চ ব্লাড ব্যাঙ্ক | ১২৮/১, পার্ক স্ট্রিট, কলকাতা-১৭ |
| ১০) | পিপলস ব্লাড ব্যাঙ্ক | ৯৯, শ্যামাপ্রাসাদ মুখার্জি রোড কলকাতা |
| ১১) | নিও ব্যাকটো ক্লিনিক্যাল ল্যাবরেটরি | ৪৬ পার্ক স্ট্রিট, কলকাতা-১৮ |
| ১২) | মারওয়াড়ি রিলিফ সোসাইটি ব্লাড ব্যাঙ্ক | ২২, রবীন্দ্র সরণি,কলকাতা-৭ |
| ১৩) | ইন্ডিয়ান অ্যাশোসিয়েশন অফ ব্লাড ক্যান্সার অ্যান্ড অ্যালায়েড ডিজিজ ব্লাড ব্যাঙ্ক | নারকেলডাঙ্গা মেন রোড কলকাতা-৬৪ |
| ১৪) | ডায়মন্ড পার্ক ব্লাড ব্যাঙ্ক | পি-১৩(বি-৮) ডায়মন্ড পার্ক কলকাতা |
| ১৫) | বেলভিউ ক্লিনিক ব্লাড ব্যাঙ্ক | ৯, ডাঃ ইউ এন ব্রহ্মাচারি স্ট্রীট কলকাতা |
| ১৬) | হিমোফিলিয়া সোসাইটি ব্লাড ব্যাঙ্ক | ই এম বাইপাস, কালিকাপুর |
| ১৭) | বি এম বিড়লা হার্ট রিসার্চ সেন্টার | ১/১, ন্যাশনাল লাইব্রেরি লেন, কলকাতা-২৭ |
| ১৮) | স্বস্তি ক্লিনিক্যাল ল্যাবরেটরি | ৮৯ শরৎবোস রোড, কলকাতা-২৬ |
| ১৯) | লাইফকেয়ার মেডিক্যাল কমপ্লেক্স | ২০১/১বি, লিন্টন স্ট্রিট, কলকাতা-১৪ |

## জাতীয় সড়ক

*১৯০।(অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৫) শ্রী **শিবপ্রসাদ মালিক ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের কোন কোন রাস্তাকে জাতীয় সড়ক হিসাবে গণ্য করার জন্য কেন্দ্রীয় সরকারের নিকট রাজ্য সরকার সুপারিশ করেছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সর্বশেষ প্রস্তাব অনুযায়ী নিম্নলিখিত রাস্তাগুলিকে জাতীয় সড়কে উন্নীত করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করা হয়েছিল।

১) আসানসোল-খড়গপুর রাস্তা।

২) খড়গপুর-বালেশ্বর রাস্তা।

৩) দ্বিতীয় হুগলি সেতু (বিদ্যাসাগর সেতু) হয়ে ডায়মন্ড হারবার পর্যন্ত ৬নং জাতীয় সড়কের বর্ধিত রাস্তা।

৪) কোরা-কাটিহার-হরিশ্চন্দ্রপুর-ফরাক্কা রাস্তা।

৫) দিঘা-নন্দকুমার রাস্তা।

৬) মোকামা-ফরাক্কা রাস্তা।

এ পর্যন্ত কেন্দ্রীয় সরকার ১, ২, ৪ এবং ৬ ক্রমিকে উল্লিখিত রাস্তাগুলিকে জাতীয় সড়ক রূপে ঘোষণা করেছেন।

### কৃষি উন্নয়ন সমিতি

*১৯১।(অনুমোদিত প্রশ্ন নং *১০১৪) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কৃষি উন্নয়ন সমিতি/কৃষি ঋণদান সমিতির মোট সংখ্যা কত;

(খ) তন্মধ্যে, কতগুলি সচল ও কতগুলি অচল অবস্থায় আছে; এবং

(গ) অচল সমিতিগুলিকে পুনরায় সচল করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭,১৭৩ (সাত হাজার একশ তিয়াত্তর)

(খ) ৫,৩০৭টি (পাঁচ হাজার তিনশ সাত) সচল এবং ১,৮৬৬টি (এক হাজার আটশ ছেষট্টি) অচল।

(গ) সংশ্লিষ্ট আইন, নিয়মাবলী ও নির্দেশিকা অনুযায়ী বিষয়টি খতিয়ে দেখা হচ্ছে।

### চুক্তির ভিত্তিতে চিকিৎসক নিয়োগ

*১৯২।(অনুমোদিত প্রশ্ন নং *১৬১৮) **শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন স্বাস্থ্যকেন্দ্রে চুক্তির ভিত্তিতে নিযুক্ত চিকিৎসকদের সংখ্যা কত;

(খ) উক্ত চিকিৎসকদের মাসিক বেতন কত; এবং

(গ) উক্ত চিকিৎসকদের স্থায়ীকরণের বিষয়ে সরকারের কোনও পরিকল্পনা আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৪৫৮ জন।

(খ) ৬,০০০ টাকা (যাহারা সরকারি আবাসনে থাকেন)

৬,২০০ টাকা (যাহারা সরকারি আবাসনে থাকেন না।)

(গ) না।

## W.B.E.C.S.C. Ltd.

*193.(Admitted Question No. *1799) **Shri Sobhandeb Chattopadhyay :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) whether it is a fact W.B.E.C.S.C. Ltd. sustained loss of Rs. 22.55 lacs on account of non-return of Barrel by the parties who lifted edible oil from the Corporation through Barrels earlier; and

(b) is so.;

(i) Extent of total financial loss sustained by the Corporation up to 31-1-2000,

(ii) recoveries from the parties up to 31-1-2000, and

(iii) the steps taken against the concerned officers responsible for such loss?

**Minister-in-charge of the Food and Supplies Department :**

(a) No, it is not a fact.

(b) (i) Does not arise.

(ii) Does not arise.

(iii) Does not arise.

### আর সি এইচ কেন্দ্র স্থাপন

***১৯৪।(অনুমোদিত প্রশ্ন নং *১৭৯৬) শ্রী পরেশনাথ দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, প্রতিটি গ্রাম পঞ্চায়েত এলাকায় একটি করে আর সি এইচ কেন্দ্র গড়ে তোলার পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত কেন্দ্রের স্টাফ প্যাটার্ন কিরূপ হবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রযোজ্য নহে।

### হাসপাতালে ফ্রি বেড

***১৯৫।(অনুমোদিত প্রশ্ন নং *১৪৫০) শ্রী শীতলকুমার সরদার ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাসপাতালে ফ্রিবেড চিকিৎসার সুযোগ গ্রহণের জন্য মাসিক ছয়শত টাকা পর্যন্ত আয়ের যে বিধি বর্তমানে চালু আছে তা বৃদ্ধি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত উক্ত বৃদ্ধির পরিমাণ কত টাকা হবে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইতিমধ্যেই ফ্রি বেড চিকিৎসার সুযোগের জন্য মাসিক ১,৫০০ টাকা পর্যন্ত আয়ের বিধি চালু আছে, ছয়শত টাকা নয়। আরও বৃদ্ধির কোনও প্রস্তাব আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### এলোপ্যাথিক মেডিক্যাল কলেজ

*১৯৬।(অনুমোদিত প্রশ্ন নং *১৭৬২) শ্রী **কমল মুখার্জি** ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, অন্য রাজ্যের তুলনায় এই রাজ্যে এলোপ্যাথিক মেডিক্যাল কলেজের সংখ্যা কম; এবং

(খ) সত্যি হলে, উক্ত ব্যাপারে সরকারের চিন্তাভাবনা কিরূপ?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই রাজ্যে সাতটি সরকারি এলাপ্যাথিক মেডিক্যাল কলেজ আছে। যাতে বছরে ৭৫৫ জন ছাত্র ভর্তি হয়। ভারতবর্ষের অন্য কয়েকটি ও তাদের জনসংখ্যার সঙ্গে তুলনামূলক বিচারে সেই সেই স্থানগুলিতে যত মেডিক্যাল কলেজ আছে আর তাতে যত ছাত্র ভর্তি হয় প্রতি বৎসরে, সেই তুলনায় পশ্চিমবঙ্গের মেডিক্যাল শিক্ষার সুযোগ তুলনামূলকভাবে কম (জনসংখ্যা ও বার্ষিক মেডিক্যাল ছাত্র ভর্তি সংখ্যা বিচার করলে)।

(খ) এই বিষয়ে পশ্চিমবঙ্গ সরকার প্রতি বৎসরে যাতে ২০০ ছাত্র আরও ভর্তি করা যায়, সেইজন্য বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ, বর্ধমান মেডিক্যাল কলেজ এবং উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজে বার্ষিক ছাত্র ভর্তি সংখ্যা ৫০ থেকে বৃদ্ধি করে ১০০ করবার চেষ্টা করছে। এছাড়া আই পি জি এম ই আর প্রতিষ্ঠানে ৫০টি করে ছাত্র ভর্তি করারও চেষ্টা চলছে। অর্থাৎ মোট ২০০ জন অধিক ছাত্র ভর্তি করার চেষ্টা করা হচ্ছে।

এ সমস্ত ব্যতিরেকে, মেদিনীপুরে স্নাতকস্তরে এলোপ্যাথিক মেডিক্যাল কলেজ খুলবার ব্যাপারে সরকার সংশ্লিষ্ট কর্তৃপক্ষের সাথে নিয়মিত আলাপ আলোচনা চালাচ্ছেন।

### রঙ্গিন রেশনকার্ড চালুকরণ

*১৯৭।(অনুমোদিত প্রশ্ন নং *১২২) শ্রী **সুধীর ভট্টাচার্য** ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকার ভুয়ো রেশনকার্ড বন্ধ করার জন্য লাল ও সবুজ রঙের কার্ড চালু করার পরিকল্পনা গ্রহণ করেছেন;

(খ) সত্যি হলে, দারিদ্র্যসীমার নিচে বসবাসকারী ব্যক্তিদের জন্য রেশনকার্ড কি রঙের হবে; এবং

(গ) উক্ত ব্যক্তিরা কিরূপ সুযোগ সুবিধা পাবেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, ইহা সত্যি নহে।

(খ) এই প্রশ্ন ওঠে না।

(গ) উক্ত ব্যক্তিরা এখনকার মতই সুযোগ সুবিধা পাবেন।

রাজ্যে বিড়ি শ্রমিকের সংখ্যা

*১৯৮।(অনুমোদিত প্রশ্ন নং *১৮) **শ্রী আবু আয়েশ মন্ডল ও শ্রী কার্তিক বাগ ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে বিড়ি শ্রমিকের সংখ্যা কত;

(খ) তন্মধ্যে, ২০০০ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত মোট কত জন বিড়ি শ্রমিককে পরিচয়পত্র প্রদান করা হয়েছে; এবং

(গ) উক্ত পরিচয়পত্র-প্রাপ্ত বিড়ি শ্রমিকগণ বর্তমানে কি কি সুযোগ-সুবিধা পাচ্ছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫,০৭,২৮৫ (আনুমানিক)

(খ) সমস্ত চিহ্নিত শ্রমিককেই পরিচয়পত্র প্রদান করা হয়েছে।

(গ) বর্তমানে বিড়ি শ্রমিক কল্যাণ আইন অনুযায়ী বিভিন্ন সুযোগ সুবিধা পাইয়া থাকে। যেমন

(ক) চিকিৎসা সংক্রান্ত সুবিধা

১) স্ট্যাটিক-কাম-মোবাইল ডিসপেনসারি

২) নির্বীজকরণের জন্য ৫০ টাকা অনুদান

৩) টি বি রুগীদের জন্য বিশেষ ব্যবস্থা

৪) মানসিক ভারসাম্যহীন শ্রমিকদের চিকিৎসার সুযোগ

৫) কুষ্ঠ রোগীর জন্য সুবিধা

৬) চশমা কিনিবার জন্য ৭০ টাকা অনুদান

৭) ক্যান্সার রোগ ও হৃদ রোগের জন্য বিশেষ চিকিৎসা ব্যবস্থা

৮) মাতৃত্বকালীন সুবিধা

৯) গ্রুপ বিমা প্রকল্প চালু

(খ) বাড়ি নির্মাণ সংক্রান্ত সুবিধা

১) বাড়ি তৈয়ারি করিবার জন্য চার রকম সুবিধা তার মধ্যে অনুদানও আছে

(গ) শিক্ষা সংক্রান্ত সুযোগ সুবিধা

১) বিড়ি শ্রমিকদের পুত্র ও কন্যা সন্তানদের স্কুল ও কলেজে পড়িবার জন্য স্কলারশিপ দেওয়া হচ্ছে।

Question No. 199 Held over.

রেশন দোকানের ডিলার গ্রেপ্তার

*২০০।(অনুমোদিত প্রশ্ন নং *৩৪৮) শ্রী রামপদ সামন্ত ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাসায়নিক মিশিয়ে রেশনের নীল কেরোসিন সাদা করার অভিযোগে কোনও ডিলারকে গ্রেপ্তার করা হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে ১৯৯৯ সালের এপ্রিল মাস থেকে ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে এরূপ অভিযুক্তের সংখ্যা কত; এবং

(গ) উক্ত অপরাধকারীদের কোনও শাস্তি হয়েছে কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) খাদ্য ও সরবরাহ বিভাগের মাধ্যমে অদ্যাবধি কোনও ডিলারকে গ্রেপ্তার করা হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**গ্রামীণ স্বাস্থ্যকর্মিদের নিয়মিত ভাতা ও ঔষধ প্রদান**

*২০১।(অনুমোদিত প্রশ্ন নং *৯৫৯) **শ্রী পুলকচন্দ্র দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে গ্রামীণ স্বাস্থ্যকর্মিদের ভাতা ও ঔষধ নিয়মিত দেওয়া হয় কি না;

(খ) স্বাস্থ্য কর্মিদের ভাতা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে বর্ধিত ভাতার পরিমাণ কত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চলতি আর্থিক বছরে গ্রামীণ স্বাস্থ্য কর্মিদের ভাতা তিন দফায় দেওয়া হয়েছে। ঐ কর্মীদের ঔষধ দেওয়ার কোনও ব্যবস্থা বর্তমানে চালু নেই।

(খ) না

(গ) প্রশ্ন ওঠে না।

**সমবায় আন্দোলন**

*২০২।(অনুমোদিত প্রশ্ন নং *১৪৬১) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সমবায় আন্দোলনকে জনমুখী করার জন্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্যে সমবায়কে জনমুখী করে গড়ে তুলতে সরকার সমবায় আন্দোলনের মূল পরিকাঠামোর জন্য এবং সমবায় আন্দোলনকে গণ আন্দোলনে পরিণত করার জন্য একাধিক পরিকল্পনা গ্রহণ করেছে। দারিদ্র্য ও দুর্বলতার গোষ্ঠীর মানুষের জন্য সমবায়ের প্রধান অংশগুলি হল কৃষিঋণ প্রকল্প, কর্মসংস্থান, গ্রামীণ শিল্পায়ন প্রভৃতি। পরিকল্পনাগুলিকে বাস্তবায়িত করার জন্য বহুমুখী কর্মসূচি গ্রহণ করা হয়েছে। এর মধ্যে কয়েকটির উদাহরণ পেশ করা হল।

১। সর্বজনীন সদস্যভুক্তি প্রকল্প

এটি একটি গুরুত্বপূর্ণ প্রকল্প। এর লক্ষ্য হচ্ছে সমাজের দুর্বলতার শ্রেণীভুক্ত মানুষদের সমবায়ের আওতায় নিয়ে আসা যাতে ঐ সকল মানুষ বিভিন্ন সমবায়ে সুবিধা ভোগ করতে পারে। এই প্রকল্পের মাধ্যমে সমবায় প্রতিষ্ঠানে সদস্যভুক্তির জন্য প্রারম্ভিক শেয়ার কিনতে ৫০ টাকা অনুদান হিসাবে দেওয়া হয়।

২। প্রাথমিক সমবায় কৃষিঋণ প্রদান সমিতি শক্তিশালীকরণ

গ্রামের সকল মানুষকে প্রতিষ্ঠানিক ঋণ প্রদানের জন্য প্রাথমিক সমবায় কৃষিঋণ দান সমিতিগুলিকে শক্তিশালী করার প্রকল্প গ্রহণ করা হয়েছে। এই প্রকল্পের লক্ষ্য পূরণের জন্য এই সমিতিগুলি যাতে বহুবিধ কাজকর্ম যেমন আমানত সংগ্রহ, কৃষিদ্রব্য বিপণন, ভোজ্যপণ্যের ব্যবস্থা ইত্যাদি করতে পারে এবং অন্যান্য সমিতিগুলিকে আর্থিক সাহায্য দান করা হয়ে থাকে।

৩। সুদবাবদ অনুদান

সময়মতো কৃষিঋণ পরিশোধে উৎসাহ দানের উদ্দেশ্যে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের স্বার্থে সুদ বাবদ অনুদান দেওয়া হয়।

৪। ঝুঁকি তহবিল

ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের ঋণদানের ঝুঁকি বহনের জন্য এই প্রকল্পের মাধ্যমে রাজ্য সরকার কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক প্রাথমিক কৃষি সমবায় সমিতি এবং সমবায় কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্কগুলিকে আর্থিক সাহায্য দিয়ে থাকে।

৫। গৃহ নির্মাণ ঋণ

গৃহনির্মাণ ঋণদান প্রকল্পটি রাজ্য সমবায় কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্ক রাজ্য সমবায় কৃষি চালু করেছে। এই প্রকল্পের মাধ্যমে সাধারণ মানুষ বাসগৃহ নির্মাণের জন্য ঐ সমিতিগুলি থেকে ঋণগ্রহণ করতে পারে।

৬। স্বয়ম্ভর গোষ্ঠী

প্রসঙ্গত উল্লেখ্য যে গত কয়েক বছরে বিভিন্ন জেলায় বহু সংখ্যক স্বয়ম্ভর গোষ্ঠী আনুমানিক ৩,৫০০ গঠিত হয়েছে। এই গোষ্ঠীগুলি সাফল্যের সঙ্গে বিভিন্ন পেশায় নিযুক্ত অর্থনৈতিকভাবে দুর্বল মানুষদের সুলভে ঋণ দেবার সুযোগ করে দিয়েছে। এবং তাদের সামগ্রিক উন্নয়ন্ সাধন করতে সমর্থ

হয়েছে। সমবায় আন্দোলনের ক্ষেত্রে এটি গুরুত্বপূর্ণ পদক্ষেপ যা ভারতবর্ষের খুব কম রাজ্যেই কার্যকর হয়েছে।

৭। সমবায় মেলা

১৯৯৮-৯৯ থেকে প্রতি বছর সমবায় মেলা অনুষ্ঠিত হচ্ছে। এই রাজ্যের বিভিন্ন ধরনের সমবায় সমিতি এবং অন্যান্য রাজ্যের সমবায় সমিতি সক্রিয়ভাবে এই মেলায় অংশগ্রহণ করায় এই মেলায় প্রভূত.জনসমাগম হয়েছিল। সমবায় আন্দোলনের ভাবধারা ব্যাপকভাবে প্রসারিত করে দেবার জন্য এই সমবায় মেলার অবদান নিঃসন্দেহে উল্লেখযোগ্য।

৮। সমবায় প্রশিক্ষণ

পশ্চিমবঙ্গে রাজ্য সমবায় ইউনিয়নের অধিনে ৬টি প্রশিক্ষণ কেন্দ্র রয়েছে যার মারফৎ সমবায় সমিতি কর্মিগণ, সমবায়ী পরিচালকবৃন্দ সমবায় আন্দোলনকে বাস্তবায়িত করার জন্য প্রয়োজনীয় শিক্ষা গ্রহণ করে থাকেন। এছাড়া রাজ্য সমবায় ইউনিয়ন মাসিক ভান্ডার পত্রিকা এবং জেলায় সমবায় ইউনিয়নগুলি তাদের নিজ নিজ ত্রৈমাসিক পত্রিকা প্রকাশ করে যাতে সমবায় সম্পর্কে সমূহ তথ্যাদি এবং সমবায় দপ্তর বা সমবায় অধিকারের নির্দেশিকা থাকে। প্রতি বৎসর ১৪ই নভেম্বর থেকে ২০শে নভেম্বর রাজ্য সমবায় ইউনিয়ন এবং সারা রাজ্যে বিভিন্ন ধরনের সমবায় সমিতিসমূহ সমবায় সপ্তাহ পালন করে যা রাজ্যের মানুষদের কাছে সমবায় আন্দোলনের ভূমিকা যে কত সুদূরপ্রসারি তারই পরিচালক।

প্রতিযোগিতা অনুষ্ঠান ও পুরস্কার প্রদান মাধ্যমিক পরীক্ষায় প্রতি জেলার প্রথম স্থানাধিকারী ছাত্র-ছাত্রীকে সম্বর্ধনা জ্ঞাপন ও পুরস্কার প্রদান এবং বিদ্যালয়ে ছাত্রছাত্রীদের মধ্যে সমবায় সম্পর্কিত রচনা প্রতিযোগিতা ও বিতর্ক প্রতিযোগিতা ব্যবস্থা করে থাকে এই পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ইউনিয়ন।

**Trade of L.P.G. & Petrol/Diesel Pumps by West Bengal Essential Commodities Supply Corporation Ltd.**

*203. (Admitted Question No. *1658) **Shri Sougata Roy :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

the brief outline of proposed trade of L.P.G. & Petrol/Diesel Pumps by West Bengal Essential Commodities Supply Corporation Ltd.

**Minister-in-charge of the Food and Supplies Department :**

In the middle of January, 2000 the Dy. General Manager-cum-State Level Coordinator, West Bengal, informed this Deptt. that L.P.G. distributorships could be awarded to the State Civil Supplies Corporation in all District Head Quarter Towns wherever a distributor was already existing and an additonal distributor also be appointed. He also informed us to furnish the names of the dist. head quarter towns where the West Bengal Civil Supplies Corporation would like to run the L.P.G. distributorship of Indian Oil Corporation.

Thereafter the Deptt. took a meeting with the W.B. Essential Commodities Supply Corporation Ltd. and requested them to consider the offer of L.P.G. distributorship of M/s Indian Oil Corporation Ltd. The Bharat Petroleum Corporation Ltd. has also informed the Deptt. of their willingnes to offer the W.B.E.C.S.C. Ltd. L.P.G. distributorships in Calcutta, dist. head quarters and municipal areas of the State.

Accordingly the W.B.E.C.S.C Ltd. floated a tender notice in local news papers dt. 26-2-2000 asking for applications from parties willing to offer land/built up accomodation/godown space to be hired by W.B.E.C.S.C. Ltd. for L.P.G. and MS/HSD outlets.

Tenders will be received up to 31-3-2000 and thereafter examined for acceptance.

### ডাক্তারদের প্রাইভেট প্র্যাকটিস বন্ধ

*২০৪।(অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৬) শ্রী শিবপ্রসাদ মালিক ঃ স্বাস্থ্য ও পরিবার

কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের সরকারি হাসপাতালগুলির সর্বস্তরের ডাক্তারদের প্রাইভেট প্র্যাকটিস বন্ধ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি কার্যকর হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**Subsiby received from Indian Overseas Bank**

*205.(Admitted Question No. *1800) **Shri Sobhandeb Chattopadhyaya :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) whether it is a fact that Food & Supplies Department has deposited a sum of Rs. 50 crores received on account of subsidy under the Head APL/BPL to Corporation Bank and Indian Overseas Bank on 6.1.2000 by loosing 1% interest; and

(b) if so,

(i) terms and condition of deposit terms,

(ii) reason of depositing said amount other than State Bank of India,

(iii) rate of interest of other Bank/s,

(iv) disruption of P.D.S., if any, for the same and

(v) steps taken against the concerned officers for initiating such proposal?

**Minister-in-charge of the Food and Supplies Department :**

Yes. It is a fact that the Department made short terms deposits, in equal amounts, with two nationalised banks totalling an amount of Rs. 50 crore. The deposits were made to earn extra revenue for the state Govt. There was an offer of one percent higher by the State Bank of India but the same was duly considered and rejected. This was done for two reasons. First, the Department operate a cash credit account with the State Bank of India under the express authority of R.B.I. The later have authorised a substantial cash credit limit by the S.B.I. on the specific written undertaking from this Department that the required amount of funds would not be available from the budget of the State Government. On the Strength of the written undertaking, the R.B.I. Sanctioned a substantial credit limit. Hence, any deposit with the State Bank of India would have been a violation of the written undertaking to R.B.I. on behalf of the State Govt. Secondly, the two offers are not comparable. The S.B.I. offer was for a total lumpsum amount of Rs. 50 crore. The Department made short term deposits of smaller amounts, for proper cash flow management. short term deposits were made at the maximum rate of interest of 6% offered by the nationalised banks.

As in (a) above. The deposits were made in the interest of earning extra revenue for the State Govt. This Department, under the express authority of the State Govt. runs PDS on commercial Lines and operate only a current account. There is no savings account. Deposit of such a large sum in current account, at a time when funds were not immediately needed for the next few days would have entailed loss of potential revenue to the State Government.

There was no other offer from any other bank than the state

Bank of India & the said two nationalised banks.

There was no disruption in PDS operations. In fact, detailed calculations were made in advance so that the Department earned some revenue and PDS operations were also run smoothly.

Does not arise. Indeed, it is to be commened that the officials concerned have taken prompt and urgent action in the larger interest of earning extra revenue for the state Government by not keeping the funds idle in current account.

## Unstarred Questions

## (to which Wtitten answers were laid on the Table)

### মাধ্যমিক বিদ্যালয় স্থাপন

৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯) শ্রী সুধীর ভট্টাচার্য ঃ বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মাধ্যমিক বিদ্যালয়বিহীন সকল গ্রাম পঞ্চায়েত এলাকায় মাধ্যমিক বিদ্যালয় স্থাপনের পরিকল্পনা আছে; এবং

(খ) সত্যি হলে, দক্ষিণ ২৪ পরগনার ফলতা বিধানসভা কেন্দ্রে অন্তর্গত গোপালপুর পঞ্চায়েত ও বঙ্গনগর (১) ও বঙ্গনগর (২) গ্রাম পঞ্চায়েতের অধীন জুনিয়র বিদ্যালয়গুলিকে মাধ্যমিক স্তরে উন্নীত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

**(ক)** না এ ধরনের কোনও পরিকল্পনা নেই, কেন না অনেক ক্ষেত্রেই সংলগ্ন গ্রাম পঞ্চায়েতে প্রয়োজনীয় সংখ্যক মাধ্যমিক বিদ্যালয় থাকার জন্য তার আবশ্যকীয়তাও নেই।

**(খ)** প্রশ্ন ওঠে না।

## প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা

৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বর্তমানে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা কত (ব্লকওয়ারি); এবং

(খ) ১৯৯৯ সালের জানুয়ারি থেকে ২০০০ সালের জানুয়ারি মাস পর্যন্ত রাজ্যের কতগুলি ব্লকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের জন্য সরকার কর্তৃক অনুমোদন দেওয়া হয়েছে (ব্লকের নামসহ)?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৪১টি ব্লকে বর্তমানে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের মোট সংখ্যা ৯২১। (ব্লকওয়ারি সংযোজনটি গ্রন্থাগারের টেবিলে উপস্থাপন করা হল)।

(খ) জানুয়ারি ১৯৯৯ থেকে জানুয়ারি ২০০০ সাল পর্যন্ত কোনও ব্লকেই প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের জন্য সরকার কর্তৃক অনুমোদন দেওয়া হয়নি।

ব্লকওয়ারি সংখ্যা নিম্নরূপ ঃ

| জেলা | ব্লকের নাম | প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা |
|---|---|---|
| বাঁকুড়া | সোনামুখী | ৪ |
| | পাত্রসায়ের | ৪ |
| | কোতলপুর | ৬ |
| | ইন্দাস | ২ |
| | জয়পুর | ৩ |
| | বিষ্ণুপুর | ৩ |
| | রানীবাধ | ৩ |
| | গঙ্গাজলঘাটি | ৩ |
| | বড়জোড়া | ৪ |
| | শালতোড়া | ৩ |
| | ওন্দা | ৫ |
| | তালডাংরা | ৪ |
| | সিমলাশাল | ৩ |
| | মেজিয়া | ২ |

| জেলা | ব্লকের নাম | প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা |
|---|---|---|
| | রায়পুর-১ | ২ |
| | রায়পুর-২ | ২ |
| | ছাতনা | ৪ |
| | ইন্দপুর | ৩ |
| | বাঁকুড়া-১ | ২ |
| | বাঁকুড়া-২ | ২ |
| | খাতড়া-১ | ২ |
| | খাতড়া-২ | ২ |
| | | মোট ৬৮ |
| বর্ধমান | বর্ধমান ১ ও ২ | ৫ |
| | আউসগ্রাম-১ | ৩ |
| | আউসগ্রাম-২ | ৫ |
| | ভাতার | ৬ |
| | মেমারি-১ | ৩ |
| | মেমারি-২ | ৩ |
| | জমালপুর | ৪ |
| | রায়না-১ | ৩ |
| | রায়না-২ | ৫ |
| | খন্ডকোষ | ৩ |
| | গলসি-২ | ২ |
| | পূর্বস্থলী-১ | ৩ |
| | পূর্বস্থলী-২ | ৪ |
| | কালনা-১ | ৩ |
| | কালনা-২ | ৪ |
| | মন্তেশ্বর | ৩ |
| | মঙ্গলকোট | ৫ |
| | কেতুগ্রাম-১ | ২ |
| | কেতুগ্রাম-২ | ২ |
| | কাটোয়া-১ | ৩ |
| | কাটোয়া-২ | ২ |

| জেলা | ব্লকের নাম | প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা |
|---|---|---|
| | গলসি-১ | ৩ |
| | ফরিদপুর | ৩ |
| | কাঁকসা | ৪ |
| | হীরাপুর | ২ |
| | অন্ডাল | ১ |
| | পাণ্ডেবেশ্বর | ২ |
| | সালানপুর | ২ |
| | বরাবানী | ৪ |
| | রানিগঞ্জ | ২ |
| | কুলটি | ২ |
| | আসানসোল | ২ |
| | জামুরিয়া-১ | ২ |
| | জামুরিয়া-২ | ২ |
| | | মোট ১০৪ |
| বীরভূম | নলহাটি-১ | ৩ |
| | নলহাটি-২ | ২ |
| | মুরারই-১ | ২ |
| | মুরারই-২ | ৪ |
| | ময়ূরেশ্বর-১ | ২ |
| | ময়ূরেশ্বর-২ | ৩ |
| | রামপুরহাট-১ | ৪ |
| | রামপুরহাট-২ | ৩ |
| | মহম্মদবাজার | ৪ |
| | সাঁইথিয়া | ৫ |
| | বোলপুর শ্রীনিকেতন | ৩ |
| | লাভপুর | ৫ |
| | নানুর | ৩ |
| | দুবরাজপুর | ৪ |
| | ইলামবাজার | ২ |
| | রাজনগর | ২ |

| জেলা | ব্লকের নাম | প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা |
|---|---|---|
| | সিউড়ি-১ | ২ |
| | সিউড়ি-২ | ২ |
| | খয়রাসোল | ৩ |
| | মোট | ৫৮ |
| দার্জিলিং | দার্জিলিং ফুলবাজার | ১ |
| | র‍্যাংলি র‍্যাংলিয়ট | ২ |
| | সুখিয়াপোখরি | ৩ |
| | কালিম্পং-১ | ৩ |
| | কালিম্পং-২ | ১ |
| | গরুবাথান | ১ |
| | মিরিক | ২ |
| | কার্সিয়াং | ২ |
| | শিলিগুড়ি নকসালবাড়ি | ২ |
| | খড়িবাড়ি | ৩ |
| | মোট | ২০ |
| দক্ষিণ দিনাজপুর | গঙ্গারামপুর | ২ |
| | কুমারগঞ্জ | ৩ |
| | তপন | ৩ |
| | বংশীহারি | ২ |
| | কুশমন্ডি | ২ |
| | বালুরঘাট | ৪ |
| | হিলি | ৩ |
| | মোট | ১৯ |
| উত্তর দিনাজপুর | রায়গঞ্জ | ৪ |
| | কালিয়াগঞ্জ | ৩ |
| | হেমতাবাদ | ২ |
| | ইটাহার | ৪ |
| | ইসলামপুর | ২ |
| | করণদিঘি | ২ |

| জেলা | ব্লকের নাম | প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা |
|---|---|---|
| | চোপড়া | ৩ |
| | গোয়ালপুকুর-১ | ১ |
| | গোয়ালপুকুর-২ | ২ |
| | মোট | ২৩ |
| বর্ধমান | বর্ধমান ১ ও ২ | ৫ |
| হাওড়া | শ্যামপুর-১ | ২ |
| | শ্যামপুর-২ | ২ |
| | বাগনান-১ | ৩ |
| | বাগনান-২ | ২ |
| | উলুবেড়িয়া-১ | ২ |
| | উলুবেড়িয়া-২ | ২ |
| | উদয়নারায়ণপুর | ৪ |
| | আমতা-১ | ৪ |
| | আমতা-২ | ৪ |
| | ডোমজুর | ৩ |
| | জগৎবল্লভপুর | ৬ |
| | ধালিজগাছা | ৩ |
| | শাঁকরাইল | ২ |
| | পাঁচলা | ২ |
| | মোট | ৪১ |
| হুগলি | চুঁচুড়া মগরা | ২ |
| | পোলবা | ৩ |
| | ধনিয়াখালি | ৬ |
| | পান্ডুয়া | ৬ |
| | বলাগড় | ৬ |
| | বাঁশবেড়িয়া | ১ |
| | সিঙ্গুর | ৩ |
| | হরিপাল | ২ |
| | তারকেশ্বর | ২ |
| | চন্ডীতলা-১ | ৩ |

| জেলা | ব্লকের নাম | প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা |
|---|---|---|
| | চণ্ডীতলা-২ | ২ |
| | জাঙ্গিপাড়া | ৪ |
| | শ্রীরামপুর উত্তরপাড়া | ৩ |
| | আরামবাগ | ৪ |
| | খানাকুল-১ | ৩ |
| | খানাকুল-২ | ৩ |
| | গোঘাট-১ | ২ |
| | গোঘাট-২ | ৩ |
| | পুরশুড়া | ২ |
| | | মোট ৬০ |
| জলপাইগুড়ি | জলপাইগুড়ি | ৫ |
| | ময়নাগুড়ি | ৬ |
| | ধূপগুড়ি | ৩ |
| | রাজগঞ্জ | ৩ |
| | মেটেলি | ২ |
| | নাগরাকাটা | ২ |
| | মাল | ৪ |
| | কুমারগ্রাম | ২ |
| | ফালকাটা | ২ |
| | মাদারিহাট | ৩ |
| | কালচিনি | ১ |
| | আলিপুরদুয়ার-১ | ২ |
| | আলিপুরদুয়ার-২ | ৩ |
| | | মোট ৩৮ |
| কুচবিহার | কুচবিহার-১ | ২ |
| | কুচবিহার-২ | ৪ |
| | | ৩ |
| | | ২ |
| | | ১ |
| | | ৪ |

| জেলা | ব্লকের নাম | প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা |
|---|---|---|
| | সিতাই | ২ |
| | মাথাভাঙা-১ | ২ |
| | মাথাভাঙা-২ | ২ |
| | শীতলকুচি | ৩ |
| | মেখলিগঞ্জ | ১ |
| | হলদিবাড়ি | ৩ |
| | মোট | ২৯ |
| মালদা | রতুয়া-১ | ৩ |
| | রতুয়া-২ | ২ |
| | হরিশ্চন্দ্রপুর-১ | ৩ |
| | হরিশ্চন্দ্রপুর-২ | ২ |
| | চাঁচোল-১ | ২ |
| | চাঁচোল-২ | ২ |
| | মানিকচক | ৩ |
| | গাজোল | ৩ |
| | হবিবপুর | ২ |
| | বামনগোলা | ২ |
| | ওল্ডমালদা | ২ |
| | ইংলিশবাজার | ২ |
| | কালিয়াচক-১ | ৩ |
| | কালিয়াক-২ | ২ |
| | কালিয়াচক-৩ | ২ |
| | মোট | ৩৫ |
| মেদিনীপুর | ঝাড়গ্রাম | ৫ |
| | বিনপুর-১ | ৫ |
| | বিনপুর-২ | ৩ |
| | জাম্বনী | ২ |
| | নয়াগ্রাম | ৩ |
| | শাঁকরাইল | ২ |

| জেলা | ব্লকের নাম | প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা |
|---|---|---|
| | গোপীবল্লভপুর-১ | ৩ |
| | গোপীবল্লভপুর-২ | ৩ |
| | পটাশপুর-১ | ২ |
| | পটাশপুর-২ | ১ |
| | খেজুরি-১ | ২ |
| | খেজুরি-২ | ১ |
| | ভগবানপুর-১ | ৩ |
| | ভগবানপুর-২ | ২ |
| | রামনগর-১ | ৪ |
| | রামনগর-২ | ২ |
| | এগরা-১ | ৩ |
| | এগরা-২ | ৩ |
| | কাঁথি-১ | ৩ |
| | কাঁথি-২ | ২ |
| | কাঁথি-৩ | ৩ |
| | তমলুক-১ | ২ |
| | তমলুক-২ | ২ |
| | পাঁশকুড়া-১ | ২ |
| | পাঁশকুড়া-২ | ২ |
| | ময়না | ২ |
| | মহিষাদল-১ | ২ |
| | মহিষাদল-২ | ১ |
| | নন্দীগ্রাম-১ | ৩ |
| | নন্দীগ্রাম-২ | ২ |
| | নন্দীগ্রাম-৩ | ১ |
| | সুতাহাটা-১ | ২ |
| | সুতাহাটা-২ | ২ |
| | ডেবরা | ৪ |
| | পিংলা | ৩ |
| | কেশিয়ারি | ৩ |
| | দাঁতন-১ | ২ |

| জেলা | ব্লকের নাম | প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা |
|---|---|---|
| | দাঁতন-২ | ২ |
| | নারায়ণগড় | ৩ |
| | মোহনপুর | ৩ |
| | শালবনী | ৩ |
| | কেশপুর | ৩ |
| | গড়বেতা-১ | ৩ |
| | গড়বেতা-২ | ২ |
| | গড়বেতা-৩ | ২ |
| | মেদিনীপুর | ২ |
| | সবং | ৩ |
| | খড়গপুর-১ | ৩ |
| | খড়গপুর-২ | ২ |
| | চন্দ্রকোনা-১ | ৫ |
| | চন্দ্রাকোনা-২ | ২ |
| | ঘাটাল | ২ |
| | দাসপুর-১ | ৩ |
| | দাসপুর-২ | ৩ |
| | মোট | ১৩৮ |
| বর্ধমান | বর্ধমান ১ ও ২ | ৫ |
| মুর্শিদাবাদ | কান্দি | ৩ |
| | ভতরপুর-১ | ২ |
| | ভরতপুর-২ | ৪ |
| | বড়েঞা | ৪ |
| | খড়গ্রাম | ৫ |
| | বেলডাঙ্গা-১ | ২ |
| | বেলডাঙ্গা-২ | ৩ |
| | নওদা | ৫ |
| | হরিহরপাড়া | ৩ |
| | ডোমকল | ৩ |
| | বহরমপুর | ২ |

| জেলা | ব্লকের নাম | প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা |
|---|---|---|
| | জলঙ্গী | ২ |
| | মুর্শিদাবাদ জিয়াগঞ্জ | ৩ |
| | নবগ্রাম | ৫ |
| | লালগোলা | ২ |
| | বানীনগর-১ | ২ |
| | বানীনগর-২ | ২ |
| | ভগবানগোলা-১ | ২ |
| | ভগবানগোলা-২ | ২ |
| | সাগরদীঘি | ৩ |
| | ফরাক্কা | ৩ |
| | সামসেরগঞ্জ | ২ |
| | সূতী-১ | ২ |
| | সূতী-২ | ২ |
| | রঘুনাথগঞ্জ-১ | ২ |
| | রঘুনাথগঞ্জ-২ | ১ |
| | মোট | ৭১ |
| নদীয়া | চাকদা | ৪ |
| | হরিণঘাটা | ৩ |
| | শান্তিপুর | ৪ |
| | হাঁসখালি | ৪ |
| | রানাঘাট-১ | ৩ |
| | রানাঘাট-২ | ৪ |
| | কালিগঞ্জ | ৫ |
| | কৃষ্ণগঞ্জ | ৩ |
| | করিমপুর-১ | ১ |
| | করিমপুর-২ | ২ |
| | নাকাশিপাড়া | ৪ |
| | নবদ্বীপ | ২ |
| | চাপড়া | ২ |
| | তেহট্ট-১ | ২ |
| | তেহট্ট-২ | ২ |

| জেলা | ব্লকের নাম | প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা |
|---|---|---|
| | কৃষ্ণনগর-১ | ২ |
| | কৃষ্ণনগর-২ | ২ |
| | | মোট ৪৯ |
| উঃ চব্বিশ পরগনা | | |
| | হাবড়া-১ | ১ |
| | হাবড়া-২ | ২ |
| | বারাসাত-১ | ২ |
| | বারাসাত-২ | ২ |
| | আমডাঙ্গা | ৩ |
| | দেগঙ্গা | ৪ |
| | রাজারহাট | ২ |
| | বাগদা | ৩ |
| | বনগাঁ | ৩ |
| | গাইঘাটা | ৪ |
| | বাদুড়িয়া | ৪ |
| | হাড়োয়া | ২ |
| | মীনাখাঁ | ২ |
| | স্বরূপনগর | ২ |
| | হাসনাবাদ | ৩ |
| | হিঙ্গলগঞ্জ | ৩ |
| | সন্দেশখালি-১ | ২ |
| | সন্দেশখালি-২ | ২ |
| | বসিরহাট-১ | ১ |
| | বসিরহাট-২ | ২ |
| | ব্যারাকপুর-১ | ১ |
| | ব্যারাকপুর-২ | ২ |
| | | মোট ৫২ |
| পুরুলিয়া | হুড়া | ৩ |
| | পুঞ্চা | ৩ |
| | মানবাজার-১ | ২ |

| জেলা | ব্লকের নাম | প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা |
|---|---|---|
| | মানবাজার-২ | ৪ |
| | রঘুনাথপুর-১ | ২ |
| | রঘুনাথপুর-২ | ২ |
| | বাগমুন্ডি | ৩ |
| | আরসা | ২ |
| | বান্দোয়ান | ৩ |
| | ঝালদা-১ | ২ |
| | ঝালদা-২ | ২ |
| | নেতুরিয়া | ৩ |
| | কাশীপুর | ৪ |
| | সান্তুরি | ২ |
| | পারা | ৩ |
| | পুরুলিয়া-১ | ৩ |
| | পুরুলিয়া-২ | ২ |
| | বলরামপুর | ৩ |
| | জয়পুর | ৩ |
| | বড়বাজার | ২ |
| | | মোট ৫৩ |
| দঃ চব্বিশ পরগনা | | |
| | বারুইপুর | ৩ |
| | ভাঙ্গর-১ | ১ |
| | ভাঙ্গর-২ | ২ |
| | বিষ্ণুপুর-১ | ২ |
| | বিষ্ণুপুর-২ | ১ |
| | সোনারপুর | ৩ |
| | বজবজ-১ | ২ |
| | বজবজ-২ | ২ |
| | জয়নগর-১ | ২ |
| | জয়নগর-২ | ৩ |
| | গোসাবা | ২ |

| জেলা | ব্লকের নাম | প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা |
|---|---|---|
| | কুলতলি | ৪ |
| | ক্যানিং-১ | ১ |
| | ক্যানিং-২ | ১ |
| | বাসন্তী | ৩ |
| | ঠাকুরপুকুর মেটিয়াবুরুজ | ২ |
| | সাগর | ৩ |
| | ফলতা | ১ |
| | মগরাহাট-১ | ১ |
| | মগরাহাট-২ | ২ |
| | কাকদ্বীপ | ২ |
| | নামখানা | ৪ |
| | ডায়মন্ডহারবার-১ | ২ |
| | ডায়মন্ডহারবার-২ | ২ |
| | মথুরাপুর-১ | ২ |
| | মথুরাপুর-২ | ৩ |
| | পাথরপ্রতিমা | ৩ |
| | মন্দিরবাজার | ২ |
| | কুলপি | ২ |
| | মোট | ৬৩ |

**মালদহ জেলায় সার্বিক সাক্ষরতা**

৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭) শ্রী সঞ্জীবকুমার দাস ঃ শিক্ষা (প্রথা-বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়া অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদা জেলায় সার্বিক সাক্ষরতার কাজ কবে শুরু হয়েছিল; এবং

(খ) বর্তমানে উক্ত কাজ কোন পর্যায় আছে?

**শিক্ষা (প্রথা-বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৫ই জানুয়ারি, ১৯৯৩ তারিখে।

(খ) সার্বিক সাক্ষরতা অভিযান সম্পূর্ণ করে জেলাটি সাক্ষরতা উত্তর কার্যক্রমের প্রকল্পটি অনুমোদনের জন্য পেশ করেছে।

### রায়গঞ্জ গ্রাম পঞ্চায়েতে উন্নয়নমূলক কাজ

৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬১) **শ্রী দিলীপকুমার দাস ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৮ এবং ১৯৯৯ সালে রায়গঞ্জ ব্লকের (উত্তর দিনাজপুর) বিভিন্ন গ্রাম পঞ্চায়েতের নতুন আর ই পি এবং আর এল ই জি পি স্কিমে কি কি উন্নয়নমূলক কাজ করা হয়েছে; বেং

(খ) উল্লিখিত স্কিমগুলি রূপায়ণের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ছিল (স্কিম প্রতি)?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরকম কোনও প্রকল্প ১৯৯৮ ও ১৯৯৯ সালে চালু ছিল না।

(খ) প্রশ্ন ওঠে না।

### প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মিদের ভাতা

৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৫) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সরকারি কর্মিদের ন্যায় প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মিদের অবসরকালীন ভাতা ও অন্যান্য পাওনা অবসরের দিনেই মিটিয়ে দেওয়ার বিষয়টি কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

অবসরকালীন সুযোগ-সুবিধা শিক্ষকগণ যাতে অবসরের দিনেই পান তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং সংখ্যা উল্লেখযোগ্য না হলেও অনেকে তা পাচ্ছেন না।

### রাধানগরঘাটে সেতু নির্মাণ

৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৫) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ-নদীয়া জেলার সীমান্তে রাধানগরঘাটের উপর

রাজ্য সরকার সেতু নির্মাণের কাজ শুরু করেছে; এবং

(খ) সত্যি হলে, বর্তমানে কাজের অগ্রগতি কিরূপ?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ-**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### এস এস কে এম হাসপাতালে কিশোরের শব

৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৮) শ্রী সৌগত রায় ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গত ২৯শে জানুয়ারি এস এস কে এম হাসপাতালে জলের ট্যাঙ্কের পাশে জনৈক কিশোরের শব পাওয়া গিয়েছিল; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিভাগীয় অনুসন্ধান চলছে। এখনই কারণ দর্শানো সম্ভব নয়।

### কারালাঘাটে সেতু নির্মাণ

৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০৫৮) শ্রী **শ্যামাপ্রসাদ পাল ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দামোদর নদীর উপর জামালপুর থানার কারালাঘাটে সেতু তৈরির কাজ শুরু হয়েছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি,

(খ) ২০০২-২০০৩ আর্থিক বছরে কাজটি শেষ করার লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

**রামচন্দ্রপুরের ভাগাড়ের উচ্ছেদ বা আধুনিকীকরণ**

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৯) **শ্রী নির্মল ঘোষ ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পানিহাটি পৌরসভার মধ্যে অবস্থিত রামচন্দ্রপুরের ভাগাড়টি উচ্ছেদ বা আধুনিকীকরণ করার জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি; এবং

(খ) হলে, ব্যবস্থাগুলি কি কি?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

আর এল ই জি পি প্রকল্পে অর্থ

৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১২১২) **শ্রী কমল মুখার্জি ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫-৯৬ থেকে ১৯৯৮-৯৯ আর্থিক বছরগুলিতে হুগলি জেলা পরিষদের আর এল ই জি পি প্রকল্পে কি পরিমাণ অর্থ বরাদ্দ হয়েছিল; এবং

(খ) উক্ত প্রকল্পে কি পরিমাণ অর্থ এ পর্যন্ত ব্যয়িত হয়েছে?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও অর্থ বরাদ্দ হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

খয়রামারি অঞ্চলে সেতু নির্মাণ

৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫৭) **শ্রী ইউনুস সরকার ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলায় জলঙ্গী ব্লকের খয়রামারি অঞ্চলে (হরেকৃষ্ণপুরে) সেতু নির্মাণ করা হচ্ছে এবং

(খ) সত্যি হলে, উক্ত ব্রিজের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) ২০০১-২০০২ আর্থিক বছরের মধ্যে কাজটি শেষ করার লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

**প্রত্যেক গ্রাম পঞ্চায়েত এলাকায় প্রাথমিক বিদ্যালয়**

৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬৩) **শ্রী ইউনুস সরকার ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের প্রত্যেক গ্রাম পঞ্চায়েত এলাকায় অন্তত একটি মাধ্যমিক বিদ্যালয় স্থাপনের পরিকল্পনা আছে;

(খ) সত্যি হলে, কবে থেকে তা কার্যকর হবে বলে আশা করা যায়; এবং

(গ) মুর্শিদাবাদ জেলায় কোন কোন গ্রাম পঞ্চায়েত এলাকায় মাধ্যমিক ও নিম্ন মাধ্যমিক বিদ্যালয় নেই?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) গ্রাম পঞ্চায়েতভিত্তিক এ জাতীয় কোনও তথ্য এই বিভাগে নেই।

**মুসলিম মহিলাদের জন্য নির্দিষ্ট হস্টেলের শয্যাসংখ্যা বৃদ্ধি**

৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৬) **শ্রী গৌতম চক্রবর্তী ঃ** সংখ্যালঘু সম্প্রাদয়ের উন্নয়ন ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মালদহ শহরে অবস্থিত মুসলিম মহিলাদের জন্য নির্দিষ্ট হস্টেলটির শয্যাসংখ্যা বৃদ্ধি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা সম্ভব হবে বলে আশা করা যায়?

**সংখ্যালঘু সম্প্রদায় উন্নয়ন ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মালদহ শহরে মুসলিম মহিলাদের জন্য নির্দিষ্ট কোনও হোস্টেল নেই। তবে

মুসলিম ছাত্রীনিবাসের শয্যাসংখ্যা বৃদ্ধির একটি প্রস্তাব এসেছে;

(খ) এখনই বলা সম্ভব নয়।

**ঝাড়গ্রাম শহরে দমকলকেন্দ্র**

৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৮) **শ্রী বুদ্ধদেব ভকত ঃ** অগ্নিনির্বাপণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ঝাড়গ্রাম শহরে দমকলকেন্দ্রটি কবে নাগাদ চালু করা যাবে আশা করা যায়?

**অগ্নিনির্বাপণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ঝাড়গ্রাম দমকলকেন্দ্র ভবনটির নির্মাণকার্য অগ্রগতির পথে। দমকলকেন্দ্রটি দুই/এক বছরের মধ্যেই চালু করা যাবে বলে আশা করা যায়।

**আলিপুরদুয়ারে খাদ্যভবন নির্মাণ**

৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭৮) **শ্রী নির্মল দাস ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তরবঙ্গের আলিপুরদুয়ারে খাদ্যভবন নির্মাণের পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ এটা সত্যি।

(খ) কাজ দ্রুতগতিতে চলছে। আশা করা যায়, আলিপুরদুয়ারে খাদ্যভবন নির্মাণের কাজ সম্পূর্ণ হতে আর বেশি দিন লাগবে না।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Ashok Kumar Deb on the subject of crisis of drinking water in Calcutta and the second one is from Shri Pankaj Banerjee on the subject of severe power-cut in the

State causing problems to the students of H.S. Examination.

The subject matters of both the Motions relation to day-to-day administration of the Government and do not call for adjournment of the business of the House. The members will get ample scope to raise the matters during the discussion on Appropriation Bills which will be taken up today.

I, therefore, withhold my consent to both the motions.

One member of the party may, however, read the text of the Motion as amended.

**Shri Pankaj Banerjee :** Speaker, Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurence namely:- Higher Secondary Examination has started, more than two lakhs students are appearing at the examination. Serious power-cut in the State has caused enourmous problem to these students. Even during the Examination, there is loadshedding. As a result the students cannot even properly write the question papers. Moreover, cultivators have harvested Bore where due to non availability of power, the pumps are lying idle causing the corp wasted. Rural economy is being seriously effected as crores of rupees are being invested by the farmers. The Govt. is apathatic regarding this serious problem. Immediate steps should be taken to restors this severs power crisis. Summer is ahead, the problem will further cause serious problem to the citizens.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received four notices of calling attention on the following subjects. namely :

i) Reported leasing out of the buses of of W.B.S.T.C. to individual : Shri Pankaj Banerjee

ii) Report on the progress of widening : Shri Sobhandeb

of Adi Ganga (Tolly Nalah) : Chattopadhyay

iii) Measures taken for the arsenic effected villagers : Shri Ashok Kumar Deb

iv) Progress in bifurcation of Midnapore district : Shri Sailaja Kumar Das

I have selected the notices of Shri Pankaj Banerjee on the subject of Reported leasing out of the buses of W.B.S.T.C. to individual.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Within 10 days the statement will be sent to the concerned member.

## PRESENTATION OF REPORT

### Presentation of the 9th Report of the Committee on the Entitlements of the Members (1999-2000) West Bengal Legislative Assembly

**Mr. Speaker :** I beg to present the Ninth Report of the Committee on the Entitlements of the Members 1999-2000 West Bengal Legislative Assembly.

### Presentation of the Sixth Report of the Standing Committee on Power, Commerce and Industries, Science and Technology and Non-conventional Energy Sources (1999-2000)

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে পশ্চিমবঙ্গ বিধানসভার বিদ্যুৎ শিল্প ও বাণিজ্য বিজ্ঞান প্রযুক্তি এবং অচিরাচরিত শক্তির উৎস বিষয়ক পশ্চিমবঙ্গ ফার্মাসিউটিক্যাল অ্যান্ড ফাইটোকেমিক্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশন লিঃ সম্পর্কিত, স্ট্যান্ডিং কমিটির ৯৯-২০০০ সালের দ্বাদশ বিধানসভার ষষ্ঠ প্রতিবেদনে যা আছে, তা আপনার অনুমতি নিয়ে এই সভায় উপস্থাপিত করছি।

## Motion for Extension of Time Limit for Submitting Report on Budget Scrutiny by the Standing Committee

**Mr. Speaker :** Whereas the rule provides that the Standing Committees shall submit their Reports on Budget Scrutiny to the House within 8 (eight) weeks from the date of conclusion of the General discussion on Budget

Where as the aforesaid date shall by the 23rd May, 2000 for this year and

Where as there shall be no sitting of the House before the 23rd of June, 2000.

this house, therefore, resolves that—

Under the circumstance, the time limit of 8 (eighth) weeks for submitting Reports on Budget Scrutiny by the Standing Committees be extended to 14 (fourteen) weeks, as a special case, for this year only.

The motion was then put and agreed to.

[12-10 — 12-20 p.m.]

**শ্রী দীপক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গতকাল বিধানসভায় প্রশ্নোত্তর পর্বে ১৬৭ নম্বর প্রশ্নে যেটা দেবপ্রসাদ সরকার করেছিলেন, ভিজিলেন্স কমিশনের ব্যাপারে তখন মাননীয় সদস্য শ্রী তপন হোড় একটা সাপ্লিমেন্টারি কোয়েশ্চেন করেছিলেন আমি উপস্থিত ছিলাম না, এই সাপ্লিমেন্টারি কোয়েশ্চেন লেখা আছে, বিধানসভা থেকে যে কপি পেয়েছি, শ্রী তপন হোড় সচিব ছিলেন দীপক ঘোষ, তার বিরুদ্ধে একটা ভিজিলেন্স কমিশন হয়েছিল, সেই প্রাক্তন সচিব দীপক ঘোষের বিরুদ্ধে—সেই কমিশনের কোনও রিপোর্ট আপনি পেয়েছেন কিনা, পেয়ে থাকলে বলবেন? এই থেকেই বোঝা যায় যে মাননীয় সদস্য তপন হোড়, ভিজিলেন্স কমিশন ব্যাপারটা খায় না মাথায় দেয় কিছুই বোঝে না। ওনাকে এখানে দেখছি না। ভিজিলেন্স কমিশন কারুর বিরুদ্ধে আলাদা করে হয় না। আপনাদের একটু বুঝিয়ে দিচ্ছি, আপনাকে একটু বুঝিয়ে দিচ্ছি ভিজিলেন্স কমিশন কারুর বিরুদ্ধে হয় না। ভিজিলেন্স কমিশন একটা স্থায়ী সংস্থা, এটা ক্যাবিনেটের একটা রেজলিউশন করে স্থাপিত করা হয়েছে এবং সেখানে বলা ছিল যে এখানে

হাইকোর্টের রিটায়ার্ড জাজদেরই কমিশনের চেয়ারম্যান করা হবে, যাতে নিরপেক্ষতা বজায় থাকে। ৭৭ সাল পর্যন্ত তাই ছিল হাইকোর্ট এর জাজরা সেখানে কমিশনার হোতেন। কিন্তু তারপর থেকেই পাল্টে দিয়ে আই এ এস অফিসারদের এমন কি আই পি এস অফিসারদের পর্যন্ত সেই কমিশনের মাথায় বসিয়ে দেওয়া হয়েছিল যাতে কিছু অফিসার যারা কথাবার্তা শোনে না, তাদের বিরুদ্ধে কেসটেস করা যায়। ১৯৭৭-এ আমার সঙ্গে মুখ্যমন্ত্রীর একটা গুরুতর ব্যাপারে মতভেদ হয়েছিল। তিনি আমাকে একটি পদের অফার দিয়েছিলেন, আমি সেই পদটা গ্রহণ করিনি। দিজ আর ম্যাটার্স অফ রেকর্ডস। আমি রেকর্ড এর বাইরে একটি কথাও বলব না। আমি সেই পদটা গ্রহণ করিনি একটা ব্যক্তিগত কারণে। তখন তিনি আমার উপর খুব ক্ষুব্ধ হয়েছিলেন। ৪ মাস ধরে সেই পদটা তিনি পূর্ণ করেননি। ৪ মাস পরে সেই পদটা পূর্ণ করেছিলেন। তারপরেই আমার বিরুদ্ধে হঠাৎ শুনতে পেলাম যে ভিজিলেন্স কমিশন অনেক তদন্ত করেছে, মামলা একটা ভিজিলেন্স কমিশন করেছিল। তার তিনটে স্টেজ থাকে। প্রথম একটা সিক্রেট এনকোয়ারি সেটা কাউকে জানায় না ভিজিলেন্স কমিশন করে। শিখুননা একটু। দ্বিতীয় পর্যায়ে যদি গোপন তদন্তে কিছু পাওয়া যায় তাহলে অভিযুক্ত ব্যক্তিকে ডেকে তারা জিজ্ঞাসা করে, তাকে বলে, ওপেন এনকোয়ারি। তাতেও যদি তাদের সন্দেহ না ঘোচে তারা যদি মনে করে যে এই লোকটির বিরুদ্ধে আরও প্রসিড করা দরকার তখন তারা একটা ডিপার্টমেন্টাল প্রসিডিংস ড্র আপ করে। এবং ভিজিলেন্স কমিশনের বিচার বিভাগের যে সমস্ত অফিসার থাকেন, ডিপার্টমেন্টাল এনকোয়রি কমিশনারস তারা তাকে ডেকে পাঠিয়ে সাক্ষ্য প্রমাণ নিয়ে একটা তদন্ত রিপোর্ট দেয়। আমার ৩৫ বছরের উচ্চ পদে চাকরি করার ইচ্ছে কোনওদিনই আমার সম্বন্ধে এ রকম কিছু হয়নি। এটা ম্যাটার অফ রেকর্ডস। দুই নম্বর, আমি এটা তপন হোড়কে বললাম। এর উত্তরে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বলেছেন, আমার মনে হয় না যে এই প্রশ্ন এখানে জিজ্ঞাসা করা যায়। এ পর্যন্ত ঠিকই আছে। আমি মুখ্যমন্ত্রীর কাছে কৃতজ্ঞ। কিন্তু তারপরেই তিনি বলছেন—তবু স্পিকারকে আমি বলছি, একটা মামলা হয়েছিল, ভিজিলেন্স কমিশনে গুরুত্বপূর্ণ মামলা হয়েছিল, ঠিক সেই সময়ে উনি সরকারি চাকরি থেকে ইস্তফা দেন। আমি সরকারি চাকরি থেকে কোনওদিন ইস্তফা দিইনি। আমি সরকারি চাকরি থেকে কোনও দিন ইস্তফা দিইনি, ইন ডিউ কোর্স আমি অবসর গ্রহণ করেছি অন সুপা অ্যানুয়াল। মুখ্যমন্ত্রী বলেছিলেন, আমার মনে আছে ভিজিলেন্স কমিশন আমার সঙ্গে আলোচনা করেছিল—আমি অবশ্য এটা জানি না, করেছিল কিনা। আমি বলেছিলাম এটা এতদিন হয়নি, এটা দেরি হয়ে গেছে এখন উনি যখন রিটায়ার করতে যাচ্ছে তখন এটা করে কি লাভ হবে, কিছু হবে না। সরকারি আইন অনুসারে আমি যখন রিটায়ার করি, আমি যখন আমার পেনশনের দাবি জানাই, তখন ভিজিলেন্স কমিশনের একটা রিপোর্ট দরকার হয়। ভিজিলেন্স কমিশন আমার পক্ষে

একটা ক্লিয়ার রিপোর্ট দিয়েছিল। কিন্তু তার সঙ্গে কতগুলো প্রেস কাটিং যোগ করে দিয়েছিল—প্রেসে এই সম্বন্ধে এইসব খবর বেরিয়েছে। প্রেসের সেই ব্যাপার নিয়ে আমি একটা মামলাও করেছিলাম আজকালের বিরুদ্ধে। সম্পূর্ণ অসত্য একটা ব্যাপার ছিল সেটা। যাই হোক আমার কাছে সেটা পাঠিয়ে দেওয়া হয় ফর মাই কমেন্টস। আমি কমেন্টস বলেছিলাম যে, ভিজিলেন্স কমিশন আমার বিরুদ্ধে কিছু বলেনি, শুধু কতগুলো খবরের কাগজের কাটিং পাঠিয়েছে। এই কাটিঙের উপরে কোনও কিছু হয়নি। কাজেই সঙ্গে সঙ্গে আমার পেনশন ক্লিয়ার হয়ে গিয়েছিল এবং খুব দ্রুত আমার পেনশন ক্লিয়ার হয় গিয়েছিল। যদি আমার বিরুদ্ধে কিছু থাকত তাহলে আমার পেনশন আটকে দেওয়া হত, এটাই নিয়ম। আজকে রিটায়ারমেন্ট করার পরে চার বছর হয়ে গেছে, আইন অনুসারে আমার বিরুদ্ধে নতুন করে কোনও তদন্ত করার নেই, পুরানো তদন্তও কিছু করার নেই। মাননীয় মুখ্যমন্ত্রী যেটা বলেছেন সেটাও অসত্য কথা। আমি দরকার হলে পরে প্রিভিলেজে যাব।

**শ্রী দিলীপকুমার দাস ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বছরে অনেক মা তার স্বামীকে হারিয়েছে, অনেক সন্তান তার বাবাকে হারিয়েছে। এক অভাগী মায়ের করুণ কাহিনীর কথা আমি আপনার মাধ্যমে এই হাউসে তুলে ধরতে চাই। ১৯৯২ সালের ২০শে জুন, বিমান ভট্টাচার্য নামে এক তরুন যুবক খুন হল গড়িয়াহাটে। শহর কলকাতার নেতাদের কাছে কাঁদতে কাঁদতে তার মা বলল আমার সন্তানকে আমার কাছে ফিরিয়ে দাও। কিন্তু মা তার সন্তানকে পেন না। এই খুনের ব্যাপারে আমি দোষী ব্যক্তির অবিলম্বে গ্রেপ্তার চাইছি যে যত বড়ই হোক না কেন। রবীনবাবু গড়িয়াহাট থানায় তাকে ডায়েরি করতে বলেন, রবীনবাবু, আপনার ভাই যদি খুন হত তাহলে আপনি কি চুপ করে বসে থাকতেন। স্যার, আমার একটা কবিতার কথা মনে পড়ছে—

সকলের সম-অধিকার সংবিধান মতে,
নিহত এক বিমানের মা
কেন কাঁদে পথে পথে,
কোথায় বিচার, কোথায় বিচার,
কেঁদে ফেরে মাতা করে হাহাকার
বিধানের আগে 'সং'
লাগিয়ে রয়েছে সংবিধান
বিমানের মায়ের কান্নাই তার
বিধি ভেঙে করে খান খান।

স্যার, মণীষা কোথায় হারিয়ে গেছে তাকে খুঁজে পাওয়া গেল না। কিন্তু জ্যোতিবাবুর ভ্যানিটি ব্যাগ যখন হারিয়ে গেল তখন কলকাতা পুলিশ ২৪ ঘন্টার মধ্যে তা উদ্ধার করল। কিন্তু বিমান ভট্টাচার্যকে খুঁজে পাওয়া গেলনা, তার মা আজকে কাঁদতে কাঁদতে অন্ধ হয়ে গেছে। সেই মাকে তার সন্তান ফেরত দেওয়া হোক এবং বিমান যদি খুন হয়ে থাকে তাহলে দোষীকে গ্রেপ্তার করা হোক।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়ক দিলীপ দাস এইমাত্র আমার নাম উল্লেখ করল, আমি স্যার, জানি যে, সেই বিমান ভট্টাচার্য একজন অভিনেতা, অভিনয় করত, কোন্নগরে তার বাড়ি ছিল এবং যে মহিলার সাথে অভিনয় করত, সেই মহিলাকে একজন বিয়ে করেছে, তিনি একজন সাংসদ। স্যার, আমার নাম কেন উল্লেখ করা হল? যে মেয়েটির সাথে সে অভিনয় করত, সে গড়িয়াহাট থানায় থাকত এবং আমি স্যার, বলছি ওদের যদি সৎ সাহস থাকে, ওরা বলুক কে বিয়ে করেছে, কাকে বিয়ে করেছে?

**Mr. Speaker :** Now, Shri Prabodh Chandra Sinha to move that the report of the Enquiry Committee, constituted on a Motion adopted by the House at its meeting held on the 29th June, 1999 to investigate into the conduct and activities of Shri Shyamadas Banerjee MLA in connection with submission of two medical bills, which was presented to the House on the 3rd December, 1999 be taken into consideration.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the report of the Enquiry Committee, constituted on a Motion adopted by the House at its meeting held on the 29th June, 1999 to investigate into the conduct and activities of Shri Shyamadas Banerjee MLA in connection with submission of two medical bills, which was presented to the House on the 3rd December, 1999 be taken into consideration.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মোশনটা মুভ করার জন্য একটু সময় দেওয়া হোক। তারপর আমাদের এই সেসন চলছে। সেইজন্য তাকে কনসিডার করা যাবে। হাউস কনসিডার করবে। আমি সময় চাইছি।

[12-20 — 1-00 p.m. (including adjounrment)]

**Mr. Speaker :** I have directed that Mr. Shyamadas Banerjee be present in the House today, Unfo[illegible] he is not present he has

....... (At this stage Shri Shyamadas Banerjee stood in his seat and said Sir I am present)

Oh sorry, Very will. He has also given me a letter stating that the matter is being investigated in the Magistrate's Court. His lawyeer has given a letter to the Secretary and also to me. The question now is that the matter is not sub-judice. Though the lawyeer has said that the matter is sub-judice. But it is not sub-judice. Any criminal matter becomes sub-judice only after charges are framed, not before that. The civil matters become sub-judice only after the issues are framed. That is the procedure in which the matters become sub-judice. Now, it is in the stage of investigation. Investigation is going on. Charges have not been framed, So, we cannot say, it is sub-judice. It is under investigation. Nothing more than that. The question before us here is that his activities relate to something domestic affairs of the house. It may be a criminal offence, it may not be a criminal offence that is for the Magistrate to enquire into and to understand. But our committee has submitted a report. In due course, it will be debated, discussed and the decision will be taken thereon. But as Mr. Mannan is praying for time, I am agreeable but subject to the approval of the House, to have this matter discussed on the 27th of June, 2000 when we meet again. If Mr. Sinha has no objection to that, and the House gives its consensus we can discuss the matter on the 27th of June, 2000, and I would request Shri Shyamadas Banerjee to be present on that day.

(Voices : Ayes)

The motion was then put and agreed to.

Very well, the matter will be taken up on the 27th June 2000 after the question Hour.

Thank you,

(At this stage, the House was adjourned till 1-00 p.m.)

[1-00 — 1-10 p.m.(After Adjounrment)]

## LEGISLATION

### The West Bengal Appropriation Bill, 2000

**Mr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation Bill, 2000.

(Secretary read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 2000 be taken into consideration.

Sir, under Article 266(3) of the Constitution of India no moneys out of the Consolidated Fund of the State can be appropriated except in accordance with law and for the purpose and in the manner provided in the Constitution.

The West Bengal Appropriation (no.2) Act, 1999, authorised the payment and appropriation of certain sums from and out of this Consolidated Fund of the State of West Bengal towards defraying the Several charges which came and will come in course of payment during the financial year 1999-2000.

During the present session, the Assembly voted certain further grants for the purpose of the year 1999-2000 under the provisions of Articles 203 read with Article 205 of the Constitution of India. The present Bill is accordingly being, introduced under the provisions of Article 204 read with Article 205 of the Constitution to provide for the Appropriation out of the Consolidated Fund of West Bengal of all the moenys required to meet the further grants which have been as voted by the Assembly and also to meet further expenditure charge on the Consolidated Fund of the State in accordance with the provisions of the Constitution.

The Constitution provisions that no amendment shall be proposed to this Bill, having the effect of varyıng the amount or altering the des-

tination of any grant as made or of varying the amount of any expenditure charged on the Consolidated Fund of the State.

The details of the proposed Appropriation Bill will appear from the schedule to the Bill.

Sir, with these words, I commend my motion for acceptance by the House.

[1-10 — 1-20 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী অ্যাপ্রোপ্রিয়েশনের জন্য যে বিল এনেছেন আমি তার বিরোধিতা করছি। কারণ এটা অ্যাপ্রোপ্রিয়েশন নয়। দিস ইজ টোটালি মিসঅ্যাপ্রোপ্রিয়েশন অ্যান্ড মিস ইউজ অব পাবলিক মানি। টোটাল যে বাজেট ৩৫১ কোটি টাকা তার মধ্যে ২ হাজার ২২৫ লক্ষ টাকা, এই যে টাকা প্ল্যান বাজেটের ৪.৫ পারসেন্ট টাকা। এটা কিসের জন্য খরচ হচ্ছে? খরচ হচ্ছে এস্টাব্লিশমেন্ট এবং এক্সট্রা এস্টাব্লিশমেন্টের জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই বিরোধিতা করছি তার একটা কারণ এস্টাব্লিশমেন্ট এবং এক্সট্রা এস্টাব্লিশমেন্টের এই বিরাট টাকা খরচ কাদের জন্য করা হচ্ছে? প্রথমে মন্ত্রীদের কথা বলছি, মন্ত্রীরা অধিকাংশ সময়েই রাইটার্স বিল্ডিংয়ে থাকেন না, তারা দপ্তরে যান না, কাজ করেন না। অধিকাংশ মন্ত্রীই তাদের নিজের নিজের এলাকায় ঘুরে ঘুরে বেড়ান। রাইটার্সে কাজ করার পরিবর্তে তাদের বেশির ভাগ সময় কাটান পার্টির কাজে। পার্টির কাজ করার জন্য মন্ত্রীরা দিল্লি যান ঘন ঘন। সেখানে নামমাত্র কাজ দেখিয়ে নিজের পার্টির কাজ করেন। এই মানসিকতার দিক থেকে মন্ত্রীদের নিজেদেরই ওয়ার্ক কালচার নেই, আর তাদের ওয়ার্ক কালচার নেই বলেই সরকারি কর্মচারিদের ওয়ার্ক কালচাল নেই। সমস্ত ওয়ার্ক কালচার নষ্ট হয়ে গেছে, অ্যাডমিনিস্ট্রেশন আজকে সম্পূর্ণ ভাবে ভেঙে পড়েছে। অ্যাডমিনিস্ট্রেশন আছে বলে পশ্চিমবাংলার মানুষ মনে করে না। আমি মাননীয় মন্ত্রীকে বলি আপনি তো প্রতি বছরই টাকা চান কিন্তু আপনার কোন দপ্তরটি ভালভাবে চলছে, কোন দপ্তর উন্নতি করতে পারছে? আমি সব দপ্তর সম্বন্ধে বলতে পারব না, আমি নির্দিষ্টভাবে কয়েকটি দপ্তর সম্বন্ধে বলতে পারব। প্রথমেই বলি বিদ্যুৎ, ডঃ শঙ্কর সেন চলে যাবার পর থেকেই বিদ্যুতের চরম বেহাল অবস্থা। গ্রামেগঞ্জে বিদ্যুতের দুরবস্থার শেষ নেই এবং এর ফলে বহু চাষ বাস মার খাচ্ছে। বিদ্যুতের অভাবে ক্ষুদ্র শিল্প যেগুলি গড়ে উঠেছিল সেগুলি কাজ করতে পারছে না। সন্ধ্যার পর সেখানে লো-ভোল্টেজ। শঙ্কর সেনের আমলে বিদ্যুতের অবস্থা একটা স্টেবল জায়গায় ছিল। কিন্তু যেদিন তিনি পার্টিকে সন্তুষ্ট

করতে পারলেন না সেই দিনই তাকে পদত্যাগ করতে হল। শঙ্কর সেনের পদত্যাগ পশ্চিমবঙ্গের বিদ্যুতের ক্ষেত্রে দুর্ভাগ্যজনক। তিনি পদত্যাগ করার পর বিধানসভায় কোনও স্টেটমেন্ট দিলেন না। পার্টিকে সন্তুষ্ট করতে পারলেন না বলে তাকে চলে যেতে হল, তারপর থেকেই পশ্চিমবঙ্গের অবস্থা করুণ। মন্ত্রীর দপ্তরে কয়েক কোটি টাকা শুধু খরচ হয় এস্টাব্লিশমেন্টের জন্য। সেই দপ্তর সামলাবার জন্য যারা রয়েছেন তারা অধিকাংশ সময়েই রাইটার্স বিল্ডিংয়ে নেই। আমি জানি অনেক মন্ত্রী সোমবার দিন আসেন না, বুধবার বৃহস্পতিবার আসেন। অনেক মন্ত্রী দু জায়গায় অফিস, সল্টলেকে একটা অফিস, আবার রাইটার্স বিল্ডিংয়ে একটা অফিস। সেখানে রাইটার্স বিল্ডিংয়ে একটা সাইনবোর্ড ঝুলছে আবার সল্টলেকে একটা সাইনবোর্ড ঝুলছে। আবার কোনও কোনও মন্ত্রীর রাইটার্সে একটা সাইনবোর্ড ঝুলছে আবার নিউ সেক্রেটারিয়েটে একটা সাইনবোর্ড ঝুলছে। আজকে পশ্চিমবাংলায় ২৪ বছরে অ্যাডমিনিস্ট্রেশন একেবারে কোলাপস করেছে। মন্ত্রীদের ওয়ার্ক কালচার নেই বলেই সরকারি কর্মচারিদেরও ওয়ার্ক কালচার নেই। মন্ত্রীদের আবার যিনি হেড মাস্টার তিনি মুখ্যমন্ত্রী, তিনি এক ঘণ্টা আসবেন, তাই মাস্টাররাও আসেন না। আর মন্ত্রীদের দেখে কর্মচারিরাও শিখবে। মন্ত্রী তিনি নিজে যদি চেয়ারে না থাকেন তাহলে তিনি কর্মচারিদের বলবেন কি করে? তিনি দুর্নীতিগ্রস্থ হয়েছে। টাকা খেলেই শুধু দুর্নীতি হয় না, করাপশন অলসো মীনস ফেভারিটিজম নেপোটিজম। ইট ইজ অলসো পার্ট অফ দি করাপশন। আপনারা কি করেন? আপনারা সপ্তাহে দুটি দিন রাইটার্স বিল্ডিংয়ে আসেন। আলিমুদ্দিন স্ট্রিট থেকে ঠিক হয় কোন মন্ত্রীর দপ্তরে কি কাজ হবে, কোন মন্ত্রী কি করবেন আগে থেকে বলে দেওয়া হয়। সেটাই ক্যাবিনেট মিটিংয়ে পাস করেন। তাহলে রাইটার্সে পার্টির কাজ হচ্ছে, রাইটার্সে যে কাজ হয় সেটা জনগণের জন্য নয়, পার্টির জন্য। আপনারা সপ্তাহে দুদিন আসেন আর মাহিনা নিয়ে চলে যান। ইউ আর বিইং পেইড বাই দি পাবলিক এক্সচেকার। কোটি কোটি টাকা আপনাদের জন্য খরচ হচ্ছে। কাজ করেন না, পার্টি যা বলে তাই করেন। পার্টিকে সন্তুষ্ট করতে পারেননি ফলে শঙ্কর সেন মহাশয় চলে গেলেন। আজকে মাননীয় মন্ত্রীদের মধ্যে ওয়ার্ক কালচার নেই। তাই বলছি, তার দপ্তরে একসেস এক্সপেন্ডিচার, অ্যাডমিনিস্ট্রেশনে খরচ হয়ে গেছে—এগুলোর বিরোধিতা শুধু আমাদের নয় প্রত্যেকের করা উচিত।

এরপরে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন সম্বন্ধে বলব। আজকে ডি এম থেকে এস ডি ও পর্যন্ত কারও কোনও কাজ নেই। ডি এম-রা তো জেলা পরিষদ হওয়ার পর থেকে চৌকিদার হয়ে গেছে। আর দফাদার এস ডি ও-দের কোনও কাজ নেই। যেহেতু বিকেন্দ্রীকরণের নাম করে ক্ষমতা কেন্দ্রীভূত করেছেন সেইহেতু আজকে ড়ি এম, এস ডি ও-দের কোনও কাজকর্ম করতে হয় না। অথচ, তাদের জন্য কোটি কোটি টাকা খরচ হয়, এক্সট্রা এস্টাব্লিশমেন্টের জন্য ২,২০০ কোটি টাকা এই

বিধানসভা থেকে আমাদের দিতে হবে। কেন? আজকে জনসাধারণের টাকা নিয়ে নয়-ছয় করবেন আর আমরা টাকা দিতে থাকব? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হল আজকে মোটামুটিভাবে জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের অবস্থা।

স্যার আজকে জলের ক্ষেত্রে কি অবস্থা একটু দেখুন। আপনারা মানুষকে ভালো পানীয় জল দিতে পারেননি, পটাবেল ড্রিংকিংওয়াটার দিতে পারেননি। মানুষ গরমে পানীয় জল পাচ্ছে না। তার বদলে পেয়েছে আর্সেনিক যুক্ত জল। আজকে হাজার হাজার মানুষ এতে আক্রান্ত। আজকে মুর্শিদাবাদ, মালদা, নদীয়া দুই ২৪ পরগনা, বাঁকুড়া, পুরুলিয়া প্রভৃতি জেলার মানুষকে আর্সেনিক যুক্ত জল ব্যবহার করতে হচ্ছে, খেতে হচ্ছে। আপনাদের ২৪ বছর এক নাগাড়ে রাজত্ব করার পরও। এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের জন্য টাকা নিশ্চয় বরাদ্দ হবে। কিন্তু কি করবেন? মানুষকে আর্সেনিক জল খাইয়ে মেরে ফেলবেন? এব্যাপারে আমার কাছে হিসাব রয়েছে, তাতে দেখুন অবস্থা কি রকম। সামান্য কমবেশিও হতে পারে। ১৯৯৭ সালে ৫ জন, ১৯৯৮ সালে ৯ জন, ১৯৯৯ সালে এখনও পর্যন্ত ৬ জন মানুষ আর্সেনিক জল খেয়ে মারা গেছে। অর্থাৎ আপনারা এখনও সর্বত্র পানীয় জল পৌঁছে দিতে পারেননি, গ্রামবাংলায়ও পানীয় জলের অভাব রয়েছে এবং এর ফলে আর্সেনিকযুক্ত জল খেয়ে মানুষ আর্সেনিক জনিত রোগে আক্রান্ত হচ্ছে।

এবারে স্বাস্থ্য সম্বন্ধে আসছি। স্বাস্থ্য দপ্তর বলে কোনও দপ্তর আছে বলে আজকাল আর মনে হয় না। হাসপাতালগুলোতে ডাক্তার নেই, ওষুধ নেই। আজকে মাননীয় মন্ত্রী পর্যন্ত বলছেন ৪০০ স্বাস্থ্য কেন্দ্রে কোনও চিকিৎসক নেই। কিন্তু কোথায় কোথায় তা তিনি জানেন না। আজকে দিঘার একটা হাসপাতালে দেখা যাচ্ছে বেড খোলা পড়ে আছে এবং তার উপর কাঁচের ইনজেকশনের ভাঙা টুকরো ছড়িয়ে রয়েছে। নদীয়া, বাঁকুড়া সব অধিকাংশ সাব-ডিভিশনাল হাসপাতাল আজকে বন্ধ হয়ে আছে। ডাক্তার নেই, চিকিৎসা ব্যবস্থা নেই, ওষুধ নেই, কিছুই নেই। চিকিৎসক পোষা আছে, মাইনে দেওয়া আছে, কাজ করার বেলায় কিছুই নেই। কাদের জন্য করতে বলবেন? সবাইতো কো-অর্ডিনেশন কমিটি করে। আজকে কো-অর্ডিনেশন কমিটি দেখছি জগদ্দল পাথর হয়ে বসে আছে। মাননীয় মন্ত্রী চেষ্টা করছেন কিন্তু তার ক্ষমতার বাইরে। কো-অর্ডিনেশন কমিটির বাইরে গিয়ে কোনও কাজ করার ক্ষমতা ওনার নিজেরও নেই, রাইটার্স বিল্ডিংয়েরও নেই। আজকে হাসপাতালগুলোতে এই চরম দূরাবস্থা হয়ে রয়েছে। আরও দুর্ভোগের বিষয়ে হচ্ছে অধিকাংশ হাসপাতালে চিকিৎসা করাতে গেলে স্যালাইন দিতে পারে না। গ্রামের হাসপাতালগুলোতে স্যালাইনের সাপ্লাই নেই, বাইরে থেকে কিনে আনতে হয়। গ্রামের হাসপাতালগুলোতে ব্লিচিং পাউডার নেই, দুর্গন্ধে হাসপাতালে ঢোকা যায় না। গ্রামে

দিন, কি দু দিন যান। অমুক তারিখ, অমুক বার ডাক্তারবাবু আসবেন সেই দিনটার দিকে তাকিয়ে রুগীরা অপেক্ষা করে থাকে। এই হচ্ছে আজকে চিকিৎসার অবস্থা। হাসপাতালগুলোর এই অবস্থার জন্যই শহরে আজকে চারিদিকে নার্সিং হোম গজিয়ে উঠছে। এমন কি গ্রামাঞ্চলেও নার্সিং হোম হচ্ছে। মানুষ হাসপাতালে গিয়ে চিকিৎসা পাচ্ছে না। ফলে যার একটু পয়সা আছে সেই বাঁচবার জন্য নার্সিংহোমে যাচ্ছে। হাসপাতালগুলো সব ভাগাড় হয়ে গেছে, শ্মশান হয়ে গেছে। লোকে বলে, ওখানে গেলে মরতে হবে। কংগ্রেস আমলের সঙ্গে তুলনা করুন—কংগ্রেস আমলে এ রাজ্যের প্রতিটি হাসপাতালের সুনাম ছিল। বিগত ২৪ বছরে আপনারা কটা প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র করেছেন বলুন? ইকনমিক রিভিউতে দেখছি ২৪ বছর ধরে ক্লিনিকের সংখ্যা একই আছে, প্রাইমারি হেলথ সেন্টারের সংখ্যা একই আছে। আমরা যেগুলো করে গেছি সেগুলোকেও আপনারা রক্ষা করতে পারেননি। হাসপাতালগুলোর চিকিৎসা হওয়া তো দূরের কথা, বাড়ি ঘর ভেঙে পড়ছে। এমন কি এ ক্ষেত্রে কেন্দ্র যেসব টাকা দিয়েছিল সেসব টাকা আপনারা খরচ করতে পারেননি। চিকিৎসা বা স্বাস্থ্য ক্ষেত্রে এ রাজ্যে এক চরম দূরবস্থা চলছে। এ রাজ্যে বিদ্যুৎ নেই, পানীয় জলের ব্যবস্থা নেই। স্বাস্থ্যেরও এইরকম চরম দুরবস্থা। এরপর আমরা শিক্ষা ক্ষেত্রে কি দেখছি? প্রাইমারি স্কুলগুলোয় কিশলয় এবং অন্যান্য বই ক্লাশ আরম্ভ হয়ে যাওয়ার তিন চার মাস পরে গিয়ে পৌছায়। মাসের পর মাস মাস্টার মশাইরা তাগাদা দেন, পর্যদের অফিসে ঘুরে যান, বই পান না। প্রাথমিক স্কুলের ছাত্র-ছাত্রীদের বই নিয়ে ফাটকাবাজি হচ্ছে। আমি একজন মাস্টার মশাইকে জিজ্ঞেস করেছিলাম, তিনি আমাকে বলেছিলেন, ৫০ জন ছেলে থাকলে ১০টা কিশলয় বই পাঠায়। আমরা জানি সরকারি বই নিয়ে এখানে ব্যবস্থা চলছে। কতগুলো এজেন্সি ঠিক করা আছে, তারা সব মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোক, তারা সব কিছু কন্ট্রোল করছে। তারা বই সাপ্লাই করে। আজ পর্যন্ত বহু প্রাথমিক স্কুলের ঘর পর্যন্ত তৈরি হয়নি। কারও বাড়ির বৈঠকখানায়, কারও দাওয়ায় বা কোনও ক্লাব ঘরে প্রাথমিক বিদ্যালয় চলছে। মাঝে মাঝেই আমরা খবরের কাগজের মাধ্যমে এই চিত্র দেখতে পাই। আমরা এমন ছবি দেখেছি, প্রাথমিক স্কুল হচ্ছে গাছতলায়। এই তো কয়েক দিন আগেই আনন্দবাজারে ছবি ছেপে ছিল মাস্টার মশাই গাছতলায় ছেলেদের পড়াচ্ছেন। দুর্ভাগ্যের বিষয় আজকের দিনে গাছতলায় বসে ছাত্রদের পড়তে হচ্ছে! প্রাইমারি স্কুলগুলোর বাড়িঘর সারাবার কোনও ব্যবস্থা নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে হঠাৎ আড়াই শো থেকে তিন শো সেকেন্ডারি স্কুলকে হায়ার সেকেন্ডারি স্কুলে উন্নীত করা হল। যেসব জায়গায় কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই, সাইন্স পড়াবার ব্যবস্থা নেই সেসব জায়গায় সেকেন্ডারি স্কুলগুলোকে হায়ার সেকেন্ডারি করে দেওয়া হয়েছে। ছাত্ররা ভর্তি হতে পারছে না, সেই কারণে তাড়াতাড়ি করে এই জিনিস করা হয়েছে। এমন কতগুলো স্কুলকে টেন থেকে টুয়েলভ

করা হয়েছে যেগুলোয় ইলেভেন, টুয়েলভ পড়াবার মতো কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। শিক্ষক দিলেন না, কোনও কিছু দিলেন না স্কুলগুলোকে আপগ্রেড করে দিলেন! এটা খুবই দুর্ভাগ্যের বিষয় সুন্দরবন অঞ্চলের একটা মাধ্যমিক স্কুলের মাস্টার মশাই আমাকে বললেন—আমি চাইনি, হঠাৎ দেখি একটা চিঠি আমার কাছে এল, আমাদের স্কুল ১০ ক্লাশ থেকে ১২ ক্লাশ হয়ে গেছে। আমরা চাইনি। আমাদের সঠিক বাড়িঘর নেই, অ্যাপারেটাস নেই, অন্যান্য ইনফ্রাস্ট্রাকচার নেই, ঠিকভাবে পড়াতে পারব না। তথাপি হঠাৎ চিঠি এসে হাজির হল—তোমাদের স্কুলকে আপগ্রেড করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা ক্ষেত্রে কি দুরবস্থা ভাবুন! ছেলেদের ভর্তি করতে পারছেন না বলে এই জিনিস করে দিলেন! যারা চাইছে না তাদের স্কুলকেও আপগ্রেডেড করে দেওয়া হচ্ছে। প্রাইমারি এবং সেকেন্ডারি শিক্ষার এই হল অবস্থা। এরপরে আসুন উচ্চ শিক্ষা বা কলেজ শিক্ষার ক্ষেত্রে। নতুন কয়েকটা কলেজ উদ্বোধন হয়েছে। কিন্তু তাতে কি হবে? সেগুলো এখন পর্যন্ত ভাল করে চালু হল না। ভাল ভাল ছেলে-মেয়েরা উচ্চশিক্ষার জন্য রাজ্য ছেড়ে চলে যাচ্ছে। ইঞ্জিনিয়ারিং পড়তে, ডাক্তারি পড়তে ব্যাঙ্গালোর যাচ্ছে, মাদ্রাজ যাচ্ছে, অন্যান্য রাজ্যে চলে যাচ্ছে। সবচেয়ে দুর্ভাগ্যের বিষয় এই সরকার এখন শিক্ষক এবং ডাক্তার চুক্তি ভিত্তিতে নিয়োগ করছে। আমি জানি না চুক্তি ভিত্তিতে কবে মন্ত্রী পাওয়া যাবে! আমরাও এখানে কিছু দিন সরকার চালিয়েছি, আমরা কখনও শুনিনি চুক্তির ভিত্তিতে সরকারি চাকরিতে লোক নিয়োগ করা হয়। আমরা জানতাম সরকারি চাকরি মানে পারমানেন্ট চাকরি।

[1-20 — 1-30 p.m.]

আর চুক্তির ভিত্তিতে কাদের দেওয়া হয়? চুক্তির ভিত্তিতে ক্যাডারদের বসিয়ে দেওয়া হয় নিজেদের ক্যাডারদের বাঁচানোর জন্য। এইভাবে চুক্তির ভিত্তিতে ডাক্তার চুক্তির ভিত্তিতে শিক্ষক নিয়োগ করা হয়। তানাহলে লোক পাবে কোথায়? এইভাবে অ্যাট দি কস্ট অফ পাবলিক এক্সচেকার ক্যাডারদের নিয়োগ করে বলা হয়, তোমরা গ্রামে চলে যাও, গ্রামে গিয়ে কাজ করও। এই হল চুক্তির ভিত্তিতে ডাক্তার নিয়োগ এবং শিক্ষক নিয়োগ। এরা কি শিক্ষা দেবে এবং এদের শিক্ষায় ফলাফল কি হবে? তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অত্যন্ত পরিতাপের সঙ্গে আমি বলব, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পর থেকে সর্বস্তরে শেষ হয়ে গেছে। কোন দপ্তরের কথা আমি আপনাকে বলব? আমি তো ৪-৫টি দপ্তরের কথা এখানে উল্লেখ করলাম, এছাড়া আরও অনেক দপ্তর আছে, আমার সময় নেই বলে আমি সব দপ্তরের কথা এখানে বলতে পারছি না। আমি চাই, এই কটি দপ্তরের আপনি জবাব দিন যে হ্যাঁ, গত ২৪ বছর ধরে আমরা এই এই উন্নতি করতে পেরেছি, গত ২৪ বছর ধরে স্বাস্থ্য কেন্দ্রগুলির এই এই উন্নতি

করেছি এবং সেই উন্নতি করার ফলে রোগীরা ভর্তি হতে আর বাইরে যাচ্ছে না, সব ওখানেই যাচ্ছে। কিন্তু একথা আপনি বলতে পারবেন না। সব ক্ষেত্রে আজকে চরম দুরবস্থা। স্বাস্থ্যের যে রকম অবস্থা, পানীয় জলের সেইরকম অবস্থা। অথচ মাননীয় মন্ত্রী মহাশয়কে ২ হাজার ২০০ কোটি টাকার অ্যাপ্রোপ্রিয়েশন আমাদের দিতে হবে এক্সেস এক্সপেন্ডিচারের জন্য। কোনও বিবেকবান লোক একে সমর্থন করবে না। বরং আপনারা বলুন, যে হ্যাঁ, আমরা কিছু করতে পারিনি, সব দিক দিয়ে ব্যর্থ, তবুও টাকা চাই পার্টি বাজি করার জন্য, দেশকে উচ্ছন্নে দেবার জন্য, লোককে আর্সেনিক মিশ্রিত জল খাওয়ানোর জন্য, হাসপাতালে গেলে লোকে চিকিৎসা পাবে না, স্কুলের শিক্ষার কিছু হবে না। তাসত্ত্বেও আমাদের টাকা দিন, আমরা গৌরী সেনের টাকা উড়িয়ে ফুড়িয়ে দেব। আমার প্রধান অভিযোগ মাননীয় মন্ত্রী মহাশয়ের বিরুদ্ধে। আপনি কোন কাজের জন্য এই বিধানসভায় বলছেন যে, আমাদের টাকা দিন? কি করে বলছেন এক্সেস এক্সপেন্ডিচারের জন্য টাকা দিন, প্ল্যানে খরচ করার জন্য টাকা দিন? আমি এর চরম বিরোধিতা করছি। কোনও বিবেকবান বিধানসভার সদস্য নিশ্চয়ই একে সমর্থন করবে না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ২ হাজার ২০০ কোটি ২৫ লক্ষ ১২ হাজার টাকার মতন যে অতিরিক্ত ব্যয়-অনুমোদন বিল এখানে পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। আমি বিস্ময়ের সঙ্গে মাননীয় বিরোধীদলের সদস্যের বক্তব্য শুনলাম। [******] এই ২ হাজার ২০০ কোটি টাকার অতিরিক্ত ব্যয়-বরাদ্দের মূল জায়গাটি কোথায়, কোন গুরুত্বপূর্ণ খাতে ঐ টাকা ব্যয় করা হয়েছে তা উনি বুঝতে পারেন নি। মাননীয় সদস্য হোম টাস্ক করে আসেননি, তাই উনি বস্তা পচা কথা আউড়ে আসছেন। আমি ওনাকে বলতে চাই, যে গুরুত্বপূর্ণ বিষয়গুলিতে অতিরিক্ত ব্যয়-বরাদ্দ হয়েছে সেটা হল পেনশন, ফ্ল্যাড রিলিফ, হলদিয়া, পেট্রো-কেমিক্যালস, জনস্বাস্থ্য এবং গণবন্টন ব্যবস্থায়। উনি যেন এগুলি একটু খতিয়ে দেখেন। তারপর উনি অ্যাডমিনিস্ট্রেশনের কথা বললেন। ৮ কোটি ৬৮ লক্ষ ১৪ হাজার টাকা অ্যাডমিনিস্ট্রেশনের জন্য। কিন্তু পেনশন অ্যান্ড আদার রিটায়ারমেন্টের জন্য ১৯,৮৬,৯৬,৫০০ টাকা। তারপর মেডিক্যালের জন্য কত খরচ হয় দেখুন। আপনি আলিমুদ্দিন স্ট্রিটের কথা বললেন। হ্যাঁ, ৩১ নম্বর আলিমুদ্দিন স্ট্রিটে আমাদের পার্টি অফিস আছে, আমাদের বামপন্থীদের একটা দল আছে, দলের নির্দেশ আছে। কিন্তু আপনারা কে কোথায় আছেন, কার কি দপ্তর, কোন দপ্তর থেকে পরিচালিত হয়—হরিশ মুখার্জি রোড থেকে, নাকি মৌলালি থেকে নাকি, হাজি মহঃ মহসিন স্কোয়ার থেকে তা কেউ বলতে পারবে না। কিন্তু আমাদের ৩১ নং আলিমুদ্দিন স্ট্রিটে আমাদের রাজ্য দপ্তর আছে। সারা রাজ্যে বিভিন্ন স্তরে অফিস আছে।

---

Note : Expunged as ordered by the chair

কিন্তু আমরা একটা নীতির উপর দাঁড়িয়ে আছি এবং সেই নীতির উপর দাঁড়িয়েই আমরা কথা বলছি। বিরোধীদলের মাননীয় সদস্য বলে চলে গেলেন কিন্তু এখানে যারা বিরোধীদলের মাননীয় সদস্য উপস্থিত আছেন তাদের উদ্দেশ্যে বলছি, আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ পেশ করেছেন তা যথার্থ। এই যে বন্যা হয়ে গেল এরজন্য আমরা কেন্দ্রের কাছে ৭২১ কোটি টাকা দাবি করেছিলাম কিন্তু তা আমরা পাইনি। তার জন্য আমাদের যে ১১১ কোটি ৭৯ লক্ষ ৯৩ হাজার টাকা খরচ করতে হয়েছে আপনারা এটারও বিরোধিতা করছেন? বলছেন এটা মিসঅ্যাপ্রোপ্রিয়েশন হয়েছে? কাদের স্বার্থ নিয়ে এখানে দাঁড়িয়ে কথা বলছেন একটু ভেবে দেখুন। যদি সাহস থাকে তাহলে এই কথা ঐ বন্যাক্লিষ্ট মানুষদের কাছে গিয়ে বলুন যে, এই যে ১১১ কোটি টাকার উপর খরচ হয়েছে তার আপনারা বিরোধিতা করছেন। এই বিধানসভায় শীততাপনিয়ন্ত্রিত কক্ষে বসে অনেক কথা বলা যায় কিন্তু আপনাদের যদি সাহস থাকে তাহলে এইসব কথা ঐ বন্যাক্লিষ্ট মানুযদের সামনে গিয়ে বলুন এবং দেখুন কি অবস্থা আপনাদের হয়। কেন্দ্রের কাছে এরজন্য আমরা ৭২১ কোটি টাকা দাবি করেছিলাম কিন্তু তারা একটা টাকাও দেননি সে কথা নিশ্চয় আপনারা জানেন। ঐ যে দীপকবাবুরা ওখানে গিয়ে জুটেছেন ঐ তৃণমূল আর বি জে পি, ওদের দিল্লির সরকার সেই টাকা দিলেন না ফলে আমাদের টাকা থেকেই সেটা খরচ করতে হয়েছে। তারপর সোশ্যাল সিকিউরিটির জন্য ৭৪ কোটি টাকা। ফুড স্টোরেজ, খাদ্যের জন্য ১১৯ কোটি টাকা খরচের জন্য চাওয়া হয়েছে। তারপর রুর‍্যাল ডেভেলপমেন্ট বা গ্রামীণ উন্নয়নের জন্য টাকা চাওয়া হয়েছে। এই রুর‍্যাল ডেভেলপমেন্টের ব্যাপারটা তো আপনাদের কাছে যন্ত্রণা। গ্রামীণ উন্নয়ন তো আপনারা চান না। তারজন্যই তো বিদেশিদের হাতে আপনারা দেশটাকে তুলে দিচ্ছেন। আমরা দেখলাম একদিকে আপনারা আমদানি শুল্ক বাবদ ১৪শো কোটি টাকা ছাড় দিলেন আবার অপর দিকে ৩ হাজার দুশো কোটি টাকা কেন্দ্রীয় বাজেটে অভন্তরীণ উৎপাদন শুল্ক বাড়িয়ে দিলেন। ব্যালট যখন বাক্স বন্দি সেই ৪ঠা অক্টোবর মধ্যরাতে আপনারা ৩৫ পারসেন্ট ডিজেলের দাম বাড়িয়ে দিলেন। ব্যালট যখন বাক্স বন্দি সেই ২৪শে ফেব্রুয়ারি আপনারা সিদ্ধান্ত নিলেন যে রান্নার গ্যাস কেরোসিনের দাম বাড়িয়ে দেবেন। সত্য বাপুলি মহাশয় চলে গেলেন। তিনি কংগ্রেস দলকে সমর্থন করেন কিনা জানি না। তিনি ঐ দিন কাকে ভোট দিয়েছেন জানি না কিন্তু তার দলের বিগ ফাইট, কালকে মধ্যরাতে ১২টার সময় যে ডিসকাশন হয়েছে ১১। । থেকে ১২টা ঐ দূরদর্শনে তার দলের প্রতিনিধি সেখানে যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যের দিকে তাকালে তিনি এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দ যেটা মাননীয় অর্থমন্ত্রী রেখেছেন তার বিরুদ্ধে একটি কথাও বলতেন না। [*****] যারজন্য এর বিরোধিতা করলেন।

Note : Expunged as ordered by the chair

এখানে ৯২/৯৩নং খন্ডে যে ব্যয় বরাদ্দ ধরা হয়েছে ৮৪ কোটি ৮৫ লক্ষ টাকা হলদিয়া পেট্রো-কেমিক্যালসের জন্য তার প্রতি আপনি সমর্থন জানাতে পারলেন না। ৭৭ সালে যখন হেমবতীনন্দন বহুগুনার প্রস্তাব করেছিলেন তখন থেকে ৮৪ সাল পর্যন্ত আপনারা এর বিরোধিতা করে এসেছিলেন। তারপর ৮৯ সালের ১৫ই অক্টোবর রাজীব গান্ধী এর সূত্রপাত করলেন। শিলান্যাস অনেক দূরে। তারপর ৯৭ সালের ১৪ই জানুয়ারি থেকে এরজন্য নতুন করে উদ্যোগ শুরু হয়। আগামী দু তারিখ, রবিবার, এই হলদিয়া পেট্রো-কেলিক্যালসের আনুষ্ঠানিক উদ্বোধন হচ্ছে উৎপাদনের জন্য এবং তারজন্য এখানে ৪৪ কোটি ৮৫ লক্ষ টাকা ধরা হয়েছে। এরজন্য যে অনুমোদন চাওয়া হয়েছে এরও কি আপনারা বিরোধিতা করবেন? এখানে মূল মূল খাতে যাতে অর্থ চাওয়া হয়েছে তার প্রতিটিই যুক্তিপূর্ণ। স্যার, উনি এখানে কয়েকটি কথা বলে চলে গেলেন। কথায় আছে পাগলে কি না বলে আর ছাগলে কি না খায়। এই রকম একটা অবস্থায় দাঁড়িয়ে ওরা শুধু বিরোধিতা করার জন্য কয়েকটি কথা বলে গেলেন যার মধ্যে কোনও যুক্তি নেই।

(গোলমাল)

পঙ্কজবাবু, আপনি তো উল্টোরথে চলার ক্ষেত্রে পশ্চিমবাংলায় একজন বিশেষজ্ঞ। কখন কোন দলে থাকেন বোঝা যায় না। একবার যান একবার আসেন।

(গোলমাল)

আপনার উদ্দেশ্যে বলি কারণ আপনি হচ্ছেন পরের বক্তা। আপনি শিক্ষার কথা আগের দিন বলেছেন। এ ব্যাপারে সৌগতবাবুও বলেছেন, আমি তাকেও চ্যালেঞ্জ করে বলছি, আপনাকেও বলছি এই ৭ কোটি মানুষের রাজ্যে ৫ লক্ষ ৬৭ হাজার ৩৪৭ জন সরকারি ব্যবস্থাপনায় মাধ্যমিক পরীক্ষা দিয়েছে—এটা আর কোথায় আছে বলুন? হায়ার সেকেন্ডারি পরীক্ষা চলছে এবং ২ লক্ষ ৩৭ হাজারের মতন পরীক্ষার্থী সরকারি ব্যবস্থাপনায় এই পরীক্ষা এখানে দিচ্ছে। কোথায় এর তুলনা আছে বলুন? স্বাস্থ্য দপ্তরের কথা বলছেন। এখানে সরকারি ব্যবস্থাপনায় যে স্বাস্থ্য ব্যবস্থা চলছে তার তুলনা কোথায় আছে? আপনারা বাঙ্গালোরের কথা বলছেন। লজ্জা করে না বলতে। ওখানেও তো উল্টি খাচ্ছে, দলের হুইপ মানছে না। এ রাজ্যে যারা চান্স পায় না হ্যাঁ, কমপিটিশনের মাধ্যমে এখানে পরীক্ষা হয় জয়েন্ট এন্ট্রান্সে। এখানে জয়েন্ট এন্ট্রান্সে যারা কোয়ালিফাই করতে পারে না তারা টাকা দিয়ে, ক্যাপিটেশন ফি দিয়ে ঐ ব্যাঙ্গালোরে গিয়ে শিক্ষা অর্জন করছে। ওখানে গিয়ে তারা অর্থের বিনিময়ে শিক্ষা অর্জন করছে আর এখানে গুণগত মানের ভিত্তিতে হচ্ছে।

[1-30 — 1-40 p.m.]

আর এখানে হচ্ছে গুণগত মানের পরীক্ষা নিয়ে। এই সব জিনিস আপনাদের মাথায় ঢুকবে না। প্রফুল্ল চাকী, বিনয়-বাদল-দীনেশ, সূর্যসেন, শরৎচন্দ্র, বঙ্কিমচন্দ্র, এরা

আমাদের দেশের মানুষ, পশ্চিমবাংলার মানুষ। এরা আমাদের দেশের গর্ব, তথা পশ্চিমবাংলার গর্ব। দেশের প্রতি এদের একটা মূল্যবোধ ছিল। আর সেই দেশের মানুষ হয়ে আজকে আপনারা এই সব কথা বলছেন। জনস্বাস্থ্যের ক্ষেত্রে উনি বললেন যে, পানীয় জল পাওয়া যাচ্ছে না। কোথা থেকে এই সব তথ্য উনি পেলেন, কে আপনাদের এসব সাপ্লাই করেছে? আজকে এখানে যে ব্যয় বরাদ্দ রাখা হয়েছে সেটা সবই অ্যাডমিনিস্ট্রেশনের জন্য। একটা জায়গায় আমার একটু খটকা লাগছে, সেই বিষয়ে আমি মন্ত্রী মহাশয়ের কাছে একটু জানতে চাই। এখানে বলা হয়েছে যে রাজ্যপালের জন্য ১৭ লক্ষ ১৭ হাজার টাকা এটা একটু বুঝিয়ে বলবেন। আজকে অ্যাডমিনিস্ট্রেশনের জন্য অতিরিক্ত কত টাকা খরচ হয়েছে? মাত্র ৮ কোটি টাকা চাওয়া হয়েছে। অর্থাৎ ২ হাজার ২ শত কোটি টাকার মধ্যে ৮ কোটি টাকা অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে। আর উনি এখানে দাঁড়িয়ে এসব কথা বলে গেলেন। ওনার যদি সাহস থাকে তাহলে তথ্য দিয়ে বলুন যে রুর‍্যাল ডেভেলপমেন্টের জন্য টাকার দরকার আছে কিনা? আমরা গঙ্গা ভাঙন রোধের জন্য ৬৩০ কোটি টাকা দাবি করেছিলাম। মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয়, আপনিও তো সেই সর্বদলীয় কমিটিতে ছিলেন। আপনি জানেন যে তারা মাত্র ৩০ কোটি টাকা দিলেন। কেন্দ্রীয় কমিশনের সুপারিশ ছিল যে গঙ্গা ভাঙনের রোধের জন্য ৬৩০ কোটি টাকা বরাদ্দ করা হবে। কিন্তু তারা তা দিলেন না। আপনিও সেই সর্বদলীয় প্রতিনিধি দলে ছিলেন। আপনি একবারও বললেন না যে, কেন সেই টাকা দেওয়া হল না। এখানে মুর্শিদাবাদ জেলার সদস্য আছেন। আমি জানি না, আপনারা কে কোন দলের এম এল এ। কিন্তু আপনারা সেকথা বললেন না। আপনারা বিরোধিতা করার জন্যই বিরোধিতা করেছেন। আজকে গঙ্গার ভাঙন রোধের জন্য রাজ্য সরকারকে টাকা খরচ করতে হচ্ছে। কেন্দ্রীয় সরকারের এই মনোভাবের জন্য আপনারা কিছু বলছেন না। আমাদের এই সম্পর্কে ব্যবস্থা নিতে হচ্ছে। আমরা চাই যে এখানে আলোচনা হোক। আমরা চাই না যে এম এল এ মানে মানি এবং হানি। আমাদের জনগণের প্রতি একটা দায়বদ্ধতা আছে, নির্বাচক মন্ডলীর প্রতি একটা দায়বদ্ধতা আছে দেশের প্রতি একটা দায়বদ্ধতা আছে। আপনারা আই এম এফ এবং বিশ্বব্যাঙ্কের হাতে সব কিছু তুলে দিয়েছেন। সেই জায়গায় দাঁড়িয়ে আমাদের মন্ত্রী মহাশয়কে ২ হাজার ২ শত কোটি ৬২ লক্ষ টাকা অনুমোদনের জন্য আনতে হয়েছে। কেন্দ্রীয় সরকার যে নীতি গ্রহণ করেছেন, সেই নীতির জন্যই আমাদের উপরে এই বাড়তি খরচের বোঝা চেপেছে। তারা গণবন্টন ব্যবস্থা তুলে দিয়েছেন। শৈলজাবাবু, আজকে একজন ইনকাম টাক্স পেয়ী সে গণবন্টন ব্যবস্থার মাধ্যমে রেশনে ১২ টাকা, ১৩ টাকায় চিনি কিনতে পারবে না। সে গণবন্টন ব্যবস্থার বাইরে চলে গেছে। কেন্দ্রীয় সরকারের এই যে নীতি, এটা দেশবিরোধী নীতি, জনগণ বিরোধী নীতি। আজকে এই নীতির বিরুদ্ধে দাঁড়িয়েও আমাদের

সরকার এই গণবন্টন ব্যবস্থা চালু রাখার চেষ্টা করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ক্লিন্টন যেদিন দিল্লিতে এসেছেন সেইদিনই কেন্দ্রীয় সরকার দাম বাড়িয়ে দিয়েছেন। ক্লিন্টনকে সন্তুষ্ট করার জন্য আমাদের দেশের মানুষের পেটে লাথি মারা হয়েছে। সাধারণ মানুষ যারা বিলো দি পভার্টি লাইনে বসবাস করেন, এর ফলে তারা ভয়ানক অসুবিধার মধ্যে পড়েছে। চালের দাম ৬০ শতাংশ বৃদ্ধি করে দিলেন, গমের দাম ৪৬ শতাংশ বৃদ্ধি করলেন। আপনরা একটু ভাল করে দেখুন যে, এই ২,২০০ কোটি টাকার জায়গাগুলো কি কি। রুর‍্যাল ডেভেলপমেন্ট, জনস্বাস্থ্য, শিল্প ইত্যাদি ক্ষেত্রে উনি টাকাটা চেয়েছেন। প্রকৃতি আমাদের রাজ্যে বন্যারূপে আক্রমণ হেনেছিল, ঐ জায়গাতেও বাড়তি খরচ। চাওয়া সত্ত্বেও দিল্লি আমাদের বন্যার কারণে টাকা পয়সা দিলেন না, কিন্তু উত্তর প্রদেশ অন্ধ্রপ্রদেশ এই খাতে টাকা চাইলেন না, কিন্তু তাদের টাকা দিয়ে দিলেন। তাই আমি মাননীয় মন্ত্রীর অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করে ওদের বলছি—

অনেক কথা যাও যে বলে কোনও কথা না বলি,
তোমার ভাষা বোঝায় আশা দিয়েছি জলাঞ্জলী।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** ঃ মিঃ ডেপুটি স্পিকার স্যার, পারসোনাল এক্সপ্লানেশনে আমি বলছি যে, রবীন দেব মহাশয় বক্তৃতা দেবার সময় বাজারের সঙ্গে ব্যক্তিগতভাবে আমার নাম যুক্ত করে কয়েকটি কথা বলছেন। এসব বলতে আমার রুচিতে বাধে আমাদের বাজারে কে পচাডিম নিয়ে ব্যবস্থা বলতে গিয়েছিলেন? আমি বলছি......

**মিঃ ডেপুটি স্পিকার** ঃ আপনার ব্যক্তিগত যে জায়গাটা রয়েছে সেটা বাদ যাবে।

**(গোলমাল)**

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** ঃ স্যার, আমার কথা শেষ হয়নি। আমাকে বলতে দিন।

**(গোলমাল)**

**মিঃ ডেপুটি স্পিকার** ঃ আপনার ব্যক্তিগত যে অংশ সেটা বাদ দিয়ে দিয়েছি সেটা ইনফ্রাকচুয়াস হয়ে যায়। এবারে তারক ব্যানার্জি আপনি বলুন।

**(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)**

**(শ্রী তারক ব্যানার্জি উঠে দাঁড়ান সত্ত্বেও তিনি কিছু বলতে পারেননি)**

[1-40 — 1-50 p.m.]

**শ্রী হাফিজ আলম সৈরানি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী দি ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল, ২০০০ যা পেশ করেছেন তাকে আমি সমর্থন

করছি। আমি পঙ্কজবাবুকে বলব যে, এ বিলের অবজেক্টস অ্যান্ড রিজিনস যেটা আছে সেটা পড়ে দেখুন আগে। অবজেক্টস অ্যান্ড রিজিন্সে যেটা আছে সেটা পড়ুন। এই বিলের বিরোধিতা করার কি কারণ থাকতে পারে আমি বুঝতে পারছি না। আমরা ইতিপূর্বে বাজেট পাস করেছি, সাপ্লিমেন্টারি বাজেট পাস করেছি। কংগ্রেস বন্ধুরা আমাদের অর্থনৈতিক বাজেটে এতই সন্তুষ্ট হয়েছিল যে ভোট পর্যন্ত এই হাউসে হয়নি। বিনা বাধায় এই বিল পাস হল। এটা একটা কন্সটিটিউশনাল প্রভিসন। কনসোলিডেটরি ফান্ড থেকে বা সাপ্লিমেন্টারি ফান্ড থেকে যদি টাকা খরচ করতে হয় তাহলে সংবিধান মতে এই হাউসের অনুমোদন নিতে হবে। সেই কারণে আমাদের অর্থমন্ত্রী এই বিল পেশ করেছেন। স্বাভাবিকভাবে এই হাউসে আমরা যারা সদস্য আছি তারা সম্মত হয়ে এই বিল সমর্থন করে পাস করার ক্ষেত্রে সহযোগিতা করা উচিত। সেই কাজ না করে ওনারা কিছু যুক্তি এবং তর্ক পেশ করছেন এমনভাবে যাতে মনে হয় যে সাপ্লিমেন্টারি বিল পেশ করা হয়েছে সেই টাকা খরচ করতে দেবেন না। বিরোধী দলের বন্ধুদের কথায় কৃষকদের জন্য যে কর্মসূচি নেওয়া হয়েছে তারজন্য যে টাকা ধরা আছে সেই টাকা খরচ করতে পারবেন না, স্বাস্থ্য। দপ্তরে কাজের জন্য যে টাকা খরচ করার কথা বলা হয়েছে সেই কাজগুলি বন্ধ করে দিতে হবে। অ্যাপ্রোপ্রিয়েশন বিল যদি পাস না হয় তাহলে এই ৭ কোটি মানুষের জন্য যে স্বাস্থ্য ব্যবস্থা, তার জন্য যে টাকা ধরা আছে সেই টাকা খরচ করা যাবে না। কর্মচারী বন্ধুদের জন্য যে মাইনে ডি এ পেনশন ইত্যাদি দেওয়া হয় তার জন্য যে টাকা খরচ করতে হয় সেই টাকা খরচ করতে পারবে না। এই সমস্ত কাজকর্ম যাতে বন্ধ করে দেওয়া যায় তর জন্য ওনারা অ্যাপ্রোপ্রিয়েশন বিল পাস করতে চাইছেন না, এই সমস্ত কাজকর্ম করার জন্য যাতে না করা হয় তার জন্য ওনারা প্রতিবাদ করছেন। এই প্রতিবাদের কোনও কারণ থাকতে পারে না। এই বিলের উপর বলার সুযোগ পেয়েছি তাই আমি কয়েকটি বিষয় মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টিতে আনতে চাই। গত এক সপ্তাহ ধরে বিভিন্ন পত্র-পত্রিকার মাধ্যমে এবং গ্রামের গঞ্জে যোগাযোগ করে কৃষকদের অবস্থার কথা জানতে পারছি। সেই অবস্থাটা অত্যন্ত ভয়ঙ্কর অবস্থা। আজকে ডবলু টি ও-র যে নীতি সেই নীতির কুফল আজকে কৃষির উপর এসে পড়েছে। ডবলু টি ও-র নীতিতে পরিষ্কার বলা হয়েছে কৃষির উপর যত ভরতুকি আছে সেই ভরতুকি কমিয়ে দিতে হবে। শুধু ভরতুকি কমিয়ে দেওয়া নয়, বিদেশ থেকে কৃষিজাত যে সমস্ত পণ্য আসে, যে সমস্ত পণ্য কৃষকরা পূরণ করতে পারে সেই কৃষিপণ্য আনা কম্পালসারি হবে। পশ্চিমবাংলায় যতগুলি জেলা আছে তার মধ্যে বর্ধমান জেলাকে শস্য ভান্ডার মনে করা হয়। আজকে বর্ধমান জেলার মানুষের সঙ্গে কথা বলে জানতে পারছি সেখানে ধানের বাজার দিনের পর দিন কমে যাচ্ছে, ধান তারা বিক্রি করতে পারছে না। আলুর উৎপাদন প্রচুর হয়েছে কিন্তু বাজার নেই। এক টাকা দেড় টাকা দরে আলু বিক্রি করতে

হচ্ছে আমি অর্থমন্ত্রীকে বলতে চাই যে টাকা ধরা আছে তার বাইরে যদি পশ্চিমবাংলার কৃষকদের বাঁচাবার জন্য কৃষকদের স্বার্থে আরও বেশি টাকা খরচ করতে হয় সেটা করুন। কৃষকরা যাতে কৃষি পণ্যের উপযুক্ত মূল্য পায় তার ব্যবস্থা আপনি করুন। তা না হলে কৃষিতে যে আমরা অগ্রগণ্য স্থান অধিকার করতে পেরেছি সেটা আর থাকবে না। কৃষকরা যদি তাদের উৎপাদিত দ্রব্যের ন্যায্য মূল্য না পায় তাহলে কৃষিতে তারা মার খেয়ে দুর্বিসহ অবস্থায় চলে যাবে। যেখানে কৃষকদের কৃষিকার্য আর আগ্রহ থাকবে না। আমরা জানি কৃষকদের আজকে কি অবস্থা। কেন্দ্রীয় সরকারের যে নীতি, তারা আমাদের চাপ দিচ্ছে, সেন্ট্রাল প্ল্যানিং থেকে আমাদের ওপরে চাপ দিচ্ছে যে, তোমরা পশ্চিমবাংলায় কৃষকদের জন্য সেচের সরকারি যে ব্যবস্থা আছে মাইনর এবং মেজর ইরিগেশনে ৬৫ শতাংশ যে সেচ ব্যবস্থা আছে, তার ওপরে আঘাত আসছে। কেন্দ্রীয় সরকার আমাদের হুমকি দিচ্ছে যে, তোমাদের রাজ্যে যে সেচ ব্যবস্থা আছে, তার ওপরে যদি জলকর না বাড়াও তাহলে তোমাদের টাকা দেওয়া হবে না। এই নিয়ে গতকাল রোটান্ডায় মিটিং হল। সেখানে আমরা ছিলাম। এখন যে অবস্থা দাঁড়িয়েছে, কৃষকদের যদি সেচের জন্য পাঁচশো হাজার টাকা দিতে হয়, তাহলে তারা চাষ করতে পারবে না। সেজন্য আমি এই অ্যাপ্রেপ্রিয়েশন বিলকে সমর্থন করে মাননীয় অর্থমন্ত্রীকে এই কথা বলতে চাই যে, কৃষকদের বিশেষ ব্যবস্থা করা হোক, যাতে তারা সস্তায় বিদ্যুৎ পেতে পারে, ডিজেল পেতে পারে। তারা যাতে এতে ছাড় পায় তার ব্যবস্থা করা হোক। তাদের কৃষিজাত পণ্যের বিপণনের ব্যবস্থা হয়। এই আবেদন রেখে পুনরায় ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[1-50 — 2-00 p.m.]

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী অ্যাপ্রোপ্রিয়েশন বিল যেটা এখানে পেশ করেছে, এই বিলের বিরোধিতা করে আমি কিছু বক্তব্য রাখছি। স্যার, এই সরকার সম্পূর্ণ ব্যর্থ সামান্য পানীয় জলের ব্যবস্থা করতে। কলকাতা মহানগরীর বিভিন্ন এলাকায় ৬নং ওয়ার্ডের কে পি সিং রোড ১৯ নং ওয়ার্ডের এলাকায় কুমারটোলি, শোভাবাজার এলাকায়, এবং ৯ নং ওয়ার্ড এলাকার মানুষ পানীয় জল পাচ্ছে না। ৬ নং ওয়ার্ডের স্ট্যান্ড ব্যাঙ্ক রোড থেকে শুরু করে বিভিন্ন এলাকার মানুষ পানীয় জল পাচ্ছে না। পৌরসভাকে বলেও কোনও সুব্যবস্থা হচ্ছে না। গ্রাম এলাকায় সেখানেও পানীয় জল সরবরাহ করতে এই সরকার ব্যর্থ হয়েছে। পানীয় জলের সুব্যবস্থা না থাকায় গ্রামের মানুষ গবাদি পশুর সাথে একই পুকুরের জল পান করছে। পুরুলিয়া জেলায় গেলে এই রকম অবস্থা দেখা যাবে। সর্বত্র এইরকম ভয়াবহ অবস্থা চলছে। পানীয় জল আর্সেনিকযুক্ত। এ সম্বন্ধে সরকারের সিরিয়াসলি চিন্তা করার

দরকার ছিল, কিন্তু তা তারা করেননি, ততটা গুরুত্ব দিচ্ছেন না। আর্সেনিকযুক্ত জল পান করে নানা রোগে মানুষ আক্রান্ত হচ্ছে। যে সমস্ত এলাকায় জলে আর্সেনিক পাওয়া গেছে, সেই সমস্ত এলাকার জল ঠিক ঠিকভাবে পরীক্ষা করা দরকার। যাদবপুর বিশ্ববিদ্যালয়ের যে স্কুল অফ এনভায়রনমেন্টাল স্টাডিজ তাদেরকে দিয়ে জল পরীক্ষা করা দরকার এই আর্সেনিক দৈত্যর বিরুদ্ধে যাতে করে ব্যবস্থা নেওয়া যায়। তা না হলে ওই সমস্ত এলাকায় যে সমস্ত শস্য, ফসল উৎপাদিত হয় সে সব খেয়ে ওখানকার লোকেরা আর্সেনিকের মতো ভয়াবহ রোগে আক্রান্ত হতে পারে। কাজেই আমি দাবি জানাচ্ছি যে, আর্সেনিকের ব্যাপারে অত্যন্ত গুরুত্ব দিয়ে ওই সব এলাকার জল যাদবপুর বিশ্ববিদ্যালয়কে দিয়ে পরীক্ষা করানোর দরকার। যাতে করে মানুষ যাতে ওই ধরনের আর্সেনিক জনিত কারণে মৃত্যু না হয় সেই ব্যবস্থা নিন। এইক্ষেত্রে সরকার সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। এছাড়া কলকাতা পৌরসভা এলাকায় বর্ষাকাল আসছে বিভিন্ন এলাকা জলমগ্ন হয়ে যাবে। মানুষের বাড়িতে জল ঢুকে যাবে। সেখানে ঘরের ড্রেনের সার্ভিস এবং ল্যাট্রিন যেগুলো রয়েছে, আপনাদের দীর্ঘ ২২-২৩ বছরে কিছু করতে পারলেন না। আপনারা তো দীর্ঘ ২২-২৩ বছরে অনেক সাফল্য দাবি করেন, কলকাতাতে তো মেগাসিটি পড়েছে। এ ওয়ান সিটিতে পড়েছে অথচ এখনও কলকাতা বর্ষাকালে জলমগ্ন হয়ে যাচ্ছে। সরকারের সেইদিকে কোনও নজর নেই এইরকমই অবস্থা স্বাভাবিকভাবে দেখা যাচ্ছে। কাজেই এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা গ্রহণ করার দিক থেকে সরকার ব্যর্থ হয়েছে। অ্যাপ্রোপ্রিয়েশন বিল স্যাংশন করাই শুধু হবে, এটা মানুষের কাজে কিছু লাগবে না। সেই কারণে সেই বিলকে স্যাংশন করার কোনও প্রয়োজন আছে কিনা নিশ্চিত করবে সাধারণ মানুষ। কাজেই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করছি। আর হসপিটালের ব্যাপারে বলার ক্ষেত্রে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এখানে ছিলেন, তাকে জানাতে চাই যে, হসপিটালগুলোর এখন চরম দুরবস্থা। কি শহরাঞ্চল কি গ্রামাঞ্চল সর্বত্র চরম দুর্নীতি। এখন আবার সুপারিনটেনডেন্ট হাসপাতালে কেউ হতে চান না। এই বিষয়টা মাননীয় স্বাস্থ্যমন্ত্রী জানেন কিনা জানি না বা বামফ্রন্ট সরকারের কেউ জানেন কিনা জানি না যে, সুপারিনটেনডেন্ট হয়ে কেউ হাসপাতালে আসতে চায় না। এর কারণ হচ্ছে যে, হাসপাতালে পরিষেবা দিতে গেলে যা যা প্রয়োজনীয় জিনিস দরকার এই সরকার তা দিতে ব্যর্থ হয়েছেন। অথচ ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে প্রচুর টাকা নেওয়া হচ্ছে। রাজ্যের অর্থমন্ত্রী তার যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাতে কোটি কোটি টাকা স্বাস্থ্য দপ্তরের খরচের জন্য ধরা আছে, অথচ মানুষ তার পরিষেবার থেকে বঞ্চিত। আমি দীর্ঘদিন ধরে বলে আসছি যে, কলকাতার একটি হাসপাতালে এম আর আই মেশিন নেই। ফলে হচ্ছে কি আর আর জি করের ডাক্তার রোগীকে লিখে দিচ্ছেন যে এম আর আই করিয়ে নিয়ে আসুন অথচ গরিব মানুষ, মধ্যবিত্ত মানুষ যাদের পক্ষে বাইরে থেকে এম আর

আই করিয়ে আনা ব্যয় সাপেক্ষ তাদেরকে ৫ হাজার, ৬ হাজার, ৭ হাজার টাকা খরচ করে করিয়ে আনতে হচ্ছে। কোনও সরকারি হাসপাতালে এম আর আইয়ের কোনও ব্যবস্থা নেই। একমাত্র স্ক্যানের ক্ষেত্রে সিটি স্ক্যানের ব্যবস্থা আছে বি আই এম হসপিটালে। আমার বিধানসভা কেন্দ্রের কোনও একজন মহিলা আর জি কর হাসপাতালে ভর্তি হয়। তাকে বলা হল যে ওই হাসপাতালে স্ক্যানের কোনও মেশিন নেই, বি আই এম গিয়ে বডি স্ক্যান করে আসুন। তখন ওই রোগী বি আই এমে গেলেন। সেখানে দীর্ঘদিন অপেক্ষা করার পরে যখন সুযোগ এল তখন ওখানের ডাক্তার বললেন যে, আমাদের এখানে তো বডি স্ক্যানের সুযোগ নেই। এখানে ব্রেন স্ক্যান হয়। সুতরাং এই চরম অবস্থার মধ্যে হাসপাতালগুলো চলছে। তারপরে অবিনাশচন্দ্র মেটারনিটি হোম—মাতৃ সেবা সদন, যেটি কাশীপুর কেন্দ্রে অবস্থিত, সেটি দীর্ঘদিন অব্যবস্থার মধ্যে চলছে। এই ব্যাপারে অর্থমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, এর একটা বিহিত আজ পর্যন্ত হল না। ওখানে অপারেশন করার সময়ে লোডশেডিং হয়ে যাচ্ছে। এদিকে গরম পড়তে শুরু করেছে এবং সর্বত্র ঘন্টার পর ঘন্টা লোডশেডিং চলছে। হাসপাতালগুলোও লোডশেডিংয়ের আওতা থেকে বাদ নয়। এমন কি উচ্চ মাধ্যমিক পরীক্ষা চলছে, পরীক্ষাকেন্দ্রেও লোডশেডিং। রাত্রে বাড়িতে লোডশেডিং, ছাত্ররা পড়াশুনা করতে পারছে না। হাসপাতালে রোগীর অপারেশন হবে, ডাক্তার অপারেশন করতে গেলে, লোডশেডিং হয়ে গেল। হাসপাতালে জেনারেটার নেই, রোগীর অপারেশন বন্ধ করে দিতে হচ্ছে, রোগী মারা যাচ্ছে। এই রকম চরম অবস্থা হাসপাতালে হচ্ছে। হাসপাতালে প্রশাসন বলে কিছু নেই, স্পেশ্যাল অ্যাটেনডেন্ট নেই। যারা বিভিন্ন হাসপাতালে রয়েছে, তাদেরকে সেখানে থেকে নিয়ে এসে সেই হাসপাতালের ভ্যাকন্সিতে নেওয়া হচ্ছে। ভ্যাকান্সি ফিল আপ এর ব্যাপারে যে নিয়ম আছে, ফিফটিন পারসেন্ট স্পেশ্যাল অ্যাটেনডেন্টদের মধ্যে থেকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়ার কথা, সরকার সেটা করছেন না, অন্য হাসপাতাল থেকে আনছেন, সরকার তাদের নিচ্ছেন না। অন্য হাসপাতাল থেকে এসে সে এই হাসপাতালে স্পেশ্যাল অ্যাটেনডেন্টের চাকরি করছেন। নির্দিষ্ট হাসপাতালে যে স্পেশ্যাল অ্যাটেনডেন্ট আছে এর ফলে তারা সেখানে বঞ্চিত হচ্ছেন। চাকরির সুবিধা তাদের দিচ্ছেন না। সেখানে দলবাজি হচ্ছে। চূড়ান্ত দলবাজি করা হচ্ছে অন্য জায়গা যারা তাদেরকে পার্মানেন্ট হিসাবে চাকরি করে দেওয়া হচ্ছে। স্বাস্থ্য দপ্তর সর্বত্র আজকে পঙ্গু হয়ে পড়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অসীমবাবু এখানে যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন সেই ব্যাপারে বলি, কলকাতা মহানগরীতে ম্যালেরিয়া, ম্যালিগন্যান্ট ম্যালেরিয়া, দুরারোগ্য যক্ষ্মা রোগে মানুষ আক্রান্ত হয়ে পড়েছে। সরকার অনেক বাহবা নেন, অনেক অগ্রগতি ঘটিয়েছেন, অনেক উন্নতি করেছেন দয়া করে খবর নিয়ে দেখুন, কলকাতা মহানগরীতে বিভিন্ন কোণায় কোণায় মানুষ একদিকে যক্ষ্মা রোগে আক্রান্ত হয়ে মানুষ মারা যাচ্ছে।

মাননীয় অর্থমন্ত্রী আপনি বলুন, আপনি যে বাজেট ব্যয় বরাদ্দ পেশ করেছেন এই টাকা কি কাজে ব্যয় হচ্ছে? পশ্চিমবাংলা থেকে ম্যালেরিয়া সম্পূর্ণভাবে নির্মূল করার জন্য কোনও যথাযথ পদক্ষেপ আপনি নিয়েছেন কি না? এটা আপনি জবাবি ভাষণে বলবেন। আপনি বলুন তো যক্ষ্মারোগীদের জন্য কি করেছেন? উত্তর কলকাতায় বালানন্দ ব্রহ্মচারী হাসপাতাল, দরিদ্র বান্ধব ডাক্তার হাসপাতালগ্রুপ অফ বালানন্দ ব্রহ্মচারী হাসপাতাল যেটা রয়েছে, সেই হাসপাতালগুলিতে যক্ষ্মা রোগীরা সেখানে চিকিৎসার সুযোগ পাচ্ছিলেন, আজকে সেই হাসপাতাল বন্ধ হয়ে আছে। সরকার সেখানে অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করেছিলেন, সেই অ্যাডমিনিস্ট্রেটারও সেখানে থেকে তুলে নেওয়া হয়েছে। সেই হাসপাতালে কর্মচারিরা বেতন পাচ্ছেন না। তারা রাস্তায় বসে আছেন। ঐ যক্ষ্মা রোগে আক্রান্ত রোগীদের চিকিৎসা হচ্ছে না। একটা অরাজকতার অবস্থা চলছে। অথচ মাননীয় অর্থমন্ত্রী তিনি এখানে অ্যাপ্রোপ্রিয়েশন বিল আনছেন, এই বিধানসভা থেকে সেই টাকা পাশ করিয়েও নেবেন এবং সেই টাকা তিনি যা দিচ্ছেন, সেই টাকা কিভাবে কোন খাতে ব্যয় হচ্ছে সেটা আমরা দেখতে পাচ্ছি না। একটা ভয়ঙ্কর অবস্থার মধ্যে দিয়ে এই স্বাস্থ্য দপ্তর চলছে। স্যার, পুলিশ ডিপার্টমেন্টের জন্য অসীমবাবু কোটি কোটি টাকা দিচ্ছেন পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা বলে কিছু নেই। সম্পূর্ণভাবে আইনশৃঙ্খলা ভেঙে পড়েছে। চারিদিকে খুনখারাপি সন্ত্রাস যেভাবে ঘটছে, এটা নিত্যদিনের ঘটনা। আইনশৃঙ্খলা দেখার দায়িত্ব যাদের, সেই পুলিশকে দিয়ে আজকে ফুটবল টুর্নামেন্ট করানো হচ্ছে। বুদ্ধদেব বাবু বলছেন, পুলিশ তুমি নব দিশা প্রোগ্রাম করও, ফুটপাথে বা খালপাড়ে যে লক্ষ লক্ষ মানুষ বসবাস করছে, সেইসব ব্যাপারে বলছেন, স্ট্রিট চিলড্রেনদের থানায় নিয়ে এসো স্বাস্থ্য পরীক্ষা করাও। স্বাস্থ্য দপ্তর নেই, পুলিশকে দিয়ে থানায় নব দিশা প্রোগ্রাম করে পথ শিশুদের স্বাস্থ্য পরীক্ষা করা হচ্ছে। আজকে থানাগুলিকে এই কাজের দায়িত্ব দেওয়া হয়েছে। এটা অদ্ভুত পরিস্থিতি চলছে। আমার ভাবতে অবাক লাগে পুলিশ ব্লাড ডোনেশন ক্যাম্প করবে, এলাকায় এলাকায় তারা চাঁদা তুলছে। কলকাতা পুলিশ থানায় থানায় আজকে বিভিন্ন রকম প্রোগ্রাম করছে। যখন চোর চুরি করছি, ডাকাত ডাকাতি করছে, মানুষ খুন হচ্ছে, যখন মানুষের জীবনের কোনও নিরাপত্তা নেই, তখন পুলিশ সেইসব কাজ না করে তারা অন্য কাজ করছে। আজকে পুলিশ থানায় থানায় পালস পোলিও খাওয়াচ্ছে, ব্লাড ডোনেশন ক্যাম্প করছে। অদ্ভুত একটা সরকার চলছে। পুলিশের যা কাজ, সেই কাজ পুলিশকে দিয়ে না করিয়ে অন্য কাজ পুলিশকে দিয়ে করানো হচ্ছে। সুকুমার সাহা, জুনিয়র সুপারিনটেনডেন্ট, সেন্ট্রাল ওয়ারহাউজিং কর্পোরেশন, গভর্নমেন্ট অফ ইন্ডিয়া আন্ডারটেকিং, নিউ মার্কেটের কমপ্লেক্স লিণ্ডসে স্ট্রিটে তার অফিস। তিনি প্রতিদিন উত্তর কলকাতা থেকে ধর্মতলায় আসেন মেট্রো রেলে করে। ধর্মতলায় নেমে তিনি যখন রাস্তাটি পার হচ্ছে সেই সময় কয়েকজন দুষ্কৃতিকারী তাকে জোর করে

গাড়ির মধ্যে ঢুকিয়ে চলে যান। পরে তাকে অর্ধমৃত অবস্থায় ফেলে দিয়ে যান। এই ব্যাপারে তালতলা থানায় একাট কেস করা হয়েছিল, কিন্তু পুলিশ কোনও দোষীকে গ্রেপ্তার করতে পারেননি। তিনি আজকে বাড়িতে পঙ্গু অবস্থায় পড়ে আছেন।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)

[2-00 — 2-10 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন এবং ২,২০০ কোটি ২৫ লক্ষ ১২ হাজার ২ টাকার যে বরাদ্দ চেয়েছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। আমি খুশি হতাম যদি এর পক্ষে আমি বক্তব্য রাখতে পারতাম। আমি আগেও বলেছি এবং এখনও বলতে চাইছি—বিষয়টি এই অনুমোদনের সঙ্গে যুক্ত না হলেও আমি উল্লেখ করতে চাই— বাজেট বক্তৃতার সময় এবং বিভিন্ন সময় যখন আপনি বক্তব্য রাখছেন তখন আপনি সংখ্যাতত্ত্ব দিয়ে প্রমাণ করার চেষ্টা করেন আমাদের রাজ্য ভালো কাজ করছে, আমাদের রাজ্য অন্য রাজ্যের থেকে এগিয়ে যাচ্ছে। আগে সরকারকে তথ্য দিত স্টেটস স্ট্যাটিসটিকাল ব্যুরো। কিন্তু এখন বিভিন্ন দপ্তর বিভিন্নভাবে তথ্য দিয়ে জানাচ্ছে আমাদের এই এই ডেভেলপমেন্ট হয়েছে। আপনার এই তথ্যের প্রতি আমার কোনও বিশ্বাস নেই। রিটায়ার্ড সরকারি অফিসার এবং অন্যান্যদের সঙ্গে কথা বলে আমার বিশ্বাস হয়েছে এই তথ্যের কোনও সঠিক ভিত্তি নেই। এর কিছুটা মনগড়া, কিছুটা অর্ধসত্য, তাই এই তথ্যগুলো আমি বিশ্বাস করি না। যদি একটা কম্পারেটিভ স্টাডি করেন তাহলে দেখতে পাবেন কি স্বাস্থ্যের ক্ষেত্রে, কি পানীয় জলের ক্ষেত্রে, কি গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে সব ক্ষেত্রেই আমরা অন্য রাজ্যের থেকে পিছিয়ে আছি। আপনি দাবি করে আপনি যে পরিমাণ অর্থ বরাদ্দ করছেন সেটা যথেষ্ট এবং তা অন্য রাজ্যের তুলনায় ভাল। আপনি বাজেট বক্তৃতার সময় বলেছিলেন, আমরা যে ঋণ করছি বাজার থেকে আপনি বলেছেন কেন্দ্রীয় সরকারও ঋণ করছে, আমরাও ঋণ করছি—আমাদের মতো দেশে ঋণ করা ছাড়া কোনও উপায় নেই। এদিকে পি ডব্লু ডি মিনিস্টার বলছি আমি টাকা পাচ্ছি না। এদিকে ঋণের পরিমাণ ক্রমশই বাড়ছে। ১৯৯৮-৯৯ সালে ৪,৮৫৯ কোটি, ৯৯-২০০০ সালে ৮,০৫৬, ২০০০-২০০১ সালে ৭,৬১৫ কোটি, বাড়ছে। আর একটা ব্যাপারে বলছি, ইন্টারেস্ট পেমেন্ট করছেন—এটা করতে গিয়ে কি হচ্ছে—জেনারেল সার্ভিস কোটা ক্ষতিগ্রস্ত হচ্ছে। এটা ৫৬ পারসেন্ট ছিল ১৯৯৮-৯৯ সালে টোটাল এক্সপেন্ডিচার। একটা সালেই ৫৬ পারসেন্ট অফ দ্য টোটাল এক্সপেন্ডিচার। এর ফলে হাসপাতাল সারানো হচ্ছে না। ওষুধ পাওয়া যাচ্ছে না। ফলে গ্রামীণ হাসপাতালে কিছু পাওয়া যায় না। কলকাতা শহরে যেটা আছে—বিভিন্ন সংবাদ মাধ্যমে আছে, কিছুটা

ভয় পায়। এখানে বিভিন্ন মিনিস্টার বলেন যে, তারা ব্যয় বরাদ্দের টাকা পাচ্ছেন না। এই যে আপনি ইন্টারেস্ট পেমেন্ট করছেন, এজন্য এই জেনারেল সার্ভিসের সমস্ত কাজকর্ম বন্ধ হয়ে যাচ্ছে। এছাড়া ইকনমিক সার্ভিস টু টোটাল ক্যাপিটাল এক্সপেন্ডিচার—এখানে আমি দেখতে পাচ্ছি ১৯৯৮-৯৯ সালে ২৪ পারসেন্ট ছিল, সেটা নেমে গেছে ২২ পারসেন্ট। এটা কোথায় খরচ হবে? এগ্রিকালচারে খরচ হবে, রুর‍্যাল ডেভেলপমেন্ট খরচ হবে, ইরিগেশন অ্যান্ড ফ্লাড কন্ট্রোল এ খরচ হবে, ট্রান্সপোর্টে খরচ হবে, ইন্ডাস্ট্রিয়াল মিনারেলস এ খরচ হবে। যেখানে দেখতে পাচ্ছি এক্সপেন্ডিচার কমে গেছে, অথচ দাবি করছেন যে, আপনি খুব ভাল কাজ করছেন। এছাড়া আপনি বলছেন যে, বিভিন্ন ক্ষেত্রে আপনি প্রথম। আমি আবারও বলছি যে, আপনার তথ্যের প্রতি আমার আস্থা নেই। আমি বলছি আপনার বলার মধ্যে ভুল আছে, জাগলারি আছে। আপনার বলার মধ্যে অসত্য তথ্য আছে। এটা আমি বার বার বলেছি। আপনি আমাদের রাজ্যের বেকার সমস্যার কথা বলেছেন এবং কিভাবে এমপ্লয়মেন্ট জেনারেট করবেন, সেটা আগের দিন বলেছিলেন। আপনি বলেছেন যে, বেকার সমস্যা তীব্র এবং আপনার যে তথ্য সেটা তার সঙ্গে মেলে না। আপনি বলেছেন ভূমি সংস্কার করেছেন, চাষাবাদ বেড়েছে এবং তার ফলে গ্রামীণ কৃষকরা কাজ পাচ্ছে। তার দ্বারা এত পারসেন্ট এমপ্লয়মেন্ট বেড়েছে। অথচ স্ট্যাটিসটিক্স এটা আপনার বই, সেটাতে দেখতে পাচ্ছি যে, এমপ্লয়মেন্ট কমে যাচ্ছে। যেমন কটন টেক্সটাইল অ্যান্ড পাওয়ার লুম সেখানে ১৯৮০-৮১ সালে ছিল ৫৫,২০৬, ১৯৯৬-৯৭ সালে ৪৭,৭১০, ১৯৯৮-৯৯ সালে ৪৬,৭৭৬। সর্বাপেক্ষা কম। আপনি এমপ্লয়মেন্ট জেনারেট করতে পারেননি। ইঞ্জিনিয়ারিং, ৩ লক্ষ ৩৪ হাজার ৭৩৮ ছিল, সেটা নেমে এসেছে ৩ লক্ষ ২৫ হাজার ১১১। এটা আপনার দেওয়া স্ট্যাটিসটিক্স থেকেই বলছি। পেপার অ্যান্ড পেপার প্রোডাক্ট ১৮,০২৪ কমে হয়েছে ১৩,২৩৩। আপনি দেখবেন যে, প্রত্যেকটি ক্ষেত্রেই কমের দিকে আছেন। কিন্তু এখানে বলছেন সবেতেই ফার্স্ট হচ্ছেন। আমি জানি না কি করে ফার্স্ট হচ্ছেন। যেমন চায়ে ২৬,৬০৬, সেটা কমে ২৬,৪০৫, কোল মাইনসে ১,২৭,৪০০ সেটা কমে ৯৬,৮০০। আপনি সবেতেই কমের দিকে যাচ্ছেন। চাকরির ক্ষেত্রে প্রাইভেট সেক্টর, পাবলিক সেক্টর সবেতেই আমাদের রাজ্যে প্রায় ১ লক্ষ ৫৭ হাজার চাকরি কমে গেছে।

[2-10 — 2-20 p.m.]

এক লক্ষ সাতান্ন হাজার প্রাইভেট সেক্টর, পাবলিক সেক্টর কমে গেছে। তাছাড়া অন্যান্য ক্ষেত্রে বা চাকরির ক্ষেত্রে যে সেলফ এমপ্লয়মেন্ট সেক্ষেত্রে দেখা যাচ্ছে সেসব প্রকল্প কমতে কমতে কারেন্ট ইয়ারে প্রায় শূন্যতে নেমে এসেছে। কোনও জায়গায় কাজ বা কর্মসংস্থান আপনি সৃষ্টি করেছেন। আমি জানি না। আমার আগের বক্তব্যের সময়ে

আমি বলেছিলাম আপনি কোনও উত্তর দেননি। জহর রোজগার যোজনা যেটা শ্রম দিবস তৈরি করে সেখানে আমরা দেখতে পাচ্ছি যে জহর রোজগার যোজনায় টাকা খরচের পরিমাণ কমে গেছে। অন্যান্য রাজ্যে জহর রোজগার যোজনায় মধ্যপ্রদেশ খরচ করেছে ৭১৩ কোটি, বিহার ৪২৯ কোটি টাকা, অন্ধ্রপ্রদেশ ৬৬৩ কোটি টাকা আপনি সেখানে খরচ করেছেন ৭৩ কোটি টাকা। আমি জানি না কিভাবে আমাদের রাজ্যের হচ্ছে। আপনি মানুষকে বুঝাবার চেষ্টা করছেন। পুলিশ প্রশাসনে বহু টাকা খরচ করেছেন, বাজেট বরাদ্দ বাড়িয়েছেন এবং চেয়েছেন। এখানে বিভিন্ন দলের সদস্যরা বলেছেন কেশপুরের কথা, খানাকুলের কথা বলেছেন, বর্ধমান জেলার কথা বলেছেন। ক্রমাগত আইন শৃঙ্খলার অবনতির কথা বলেছেন। জেলায় জেলায় মানুষ মরছে, রক্তাক্ত হচ্ছে। এখানে দাঁড়িয়ে তাদের দুঃখের কথা বলেছেন। আপনারা কি উন্নতি করতে পারলেন? পুলিশ প্রশাসনের আধুনিকীকরণ করতে পারেননি। কলকাতা পুলিশ অন্যান্য রাজ্যের পুলিশের চেয়ে পিছিয়ে রয়েছে। এখানে আপনারা জল কামান ব্যবহার করতে পারেননি, প্লাস্টিক রাবার বুলেট ব্যবহার করতে পারেননি। এইগুলো আপনি ব্যবহার করতে পারেননি। অথচ পুলিশি ব্যবস্থা আধুনিকীকরণ করার জন্য আপনি টাকা দাবি করেছেন। দিল্লিতে দেখেছি বড় বড় মিছিল জল দিয়ে ভেঙে দিচ্ছে, সে জায়গায় এখানে পুলিশকে গুলি চালাতে হচ্ছে। সামান্য গন্ডগোল হলেই পুলিশকে গুলি চালাতে হচ্ছে। আজকে সারা দেশে কত পারসেন্ট বাড়িতে আলো গেছে। পশ্চিমবাংলায় ১৮ পারসেন্ট, অন্ধ্রপ্রদেশ ৩৮ পারসেন্ট, গুজরাট ৫৬ পারসেন্ট, কেরালা ৪২ পারসেন্ট, মহারাষ্ট্র ৫৮ পারসেন্ট। গ্রামীণ বৈদ্যুতিকরণ মহারাষ্ট্রে ৯৭.৫ পারসেন্ট, মধ্যপ্রদেশ ৯৪.৪ পারসেন্ট, তামিলনাড়ু ৯৪.৩ পারসেন্ট। পশ্চিমবাংলায় ৭৭ পারসেন্ট বিদ্যুৎ গ্রামে দিতে পেরেছেন। গ্রামও ঠিক নয়। এটাকে মৌজা বলা হয়। কটা বাড়ি, কটা গ্রামের সমন্বয়ে মৌজা তৈরি হয়। একটা গ্রামে একটা ল্যাম্পপোস্ট পুঁতে দিয়ে আপনারা ধরে নিচ্ছেন যে গোটা মৌজাতে বিদ্যুৎ চলে গেছে। হাসপাতালের শয্যা সংখ্যা গত সাত বছরে। গুজরাটে ১৪ হাজার ৯৩৭, রাজস্থানে ৭ হাজার ৮৩৫, মহারাষ্ট্র ১৬ হাজার ২৩২, কর্ণাটকে ১২ হাজার ২৭৫, আর আমাদের রাজ্যে ৩ হাজার ৬৫৯। কি অবস্থায় এসে দাঁড়িয়েছে। একটা সি টি স্ক্যান করাতে গেলে বাইরে থেকে করাতে হয়। হসপিটালে করাতে গেলে দীর্ঘ লাইন দিয়ে করাতে হয়। বাধ্য হয়ে বাইরে গিয়ে অনেক সময়ে টাকা দিয়ে করাতে হয়। এর পরও আপনারা টাকা খরচ করার অনুমতি চাইছেন। আপনাদের অনুমোদন দেওয়া হবে? ভুল জায়গায় অনুমোদন দেওয়ার বিরোধিতা আমি করছি। এই রাজ্যকে আপনারা সার্বিকভাবে যে রাস্তায় নিয়ে চলেছেন এটা উন্নয়নের রাস্তা নয়। আপনারা খালি বিদেশে যাচ্ছেন মাল্টি ন্যাশনাল ধরে আনতে, অন্যদিকে [illegible] দিকে মাল্টি ন্যাশনালদের বিরোধিতা করছেন। সেই কারণেই আমাদের পশ্চিমবাংলার উন্নয়ন ব্যাহত হচ্ছে।

(মাইক অফ)

[2-20 — 2-30 p.m.]

**শ্রী তপন হোড় ঃ** স্যার, আজকে আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে ২,২০০ কোটি টাকার অতিরিক্ত ব্যয় বরাদ্দ চেয়েছেন তাকে সমর্থন করে দু-একটি কথা বলছি। এখানে যে ব্যয় বরাদ্দের দাবিটা প্লেস হয়েছে, এই বিষয়গুলি প্রত্যেক বিরোধী পক্ষের যারা বললেন, এমনকি শোভনদেব বাবুও বললেন, আমি কিছু বুঝতে পারছি না যে তারা আসল বিষয় এড়িয়ে গিয়ে কি বলতে চাইছেন। আসলে কংগ্রেস বা তৃণমূল কংগ্রেস একটাইতো ছিল, এদের একজন বা একটা গোষ্ঠী খুব আনন্দিত যে তাদের আনন্দে মস্তিষ্ক বিকৃতি ঘটেছে, আরেক জন এতই দুঃখিত মর্মাহত তাতেও তাদের মস্তিষ্ক বিকৃতি ঘটে গেছে। এই বিকৃতির ফলে যা খুশি তাই এখানে বলে যাচ্ছেন। শোভনদেববাবু এখানে কি বললেন? মূল বাজেটের কি বিষয় থাকতে পারে? বন্যায় অতিরিক্ত বরাদ্দ চাওয়া হয়েছে, হলদিয়ায় চাওয়া হয়েছে। পেনশন, এতো আপনারা চিন্তাই করতে পারেন না। সেই সব ব্যাপারে বলা হয়েছে, জন স্বাস্থ্যের ব্যাপারে বলা হয়েছে। আপনারা এগুলিকে এড়িয়ে গিয়ে অন্য কথা বললেন। আপনাদের এটাই স্বভাব, আপনারা এটাই বলবেন। তার কারণ আপনাদের বলি—এখানে আবার উঠে গেলেন মাননীয় বিধায়ক প্রাক্তন খাদ্য সচিব উঠে গেলেন। উনি বলেছেন আমাকে যে, ভিজিলেন্স কমিশনটা কি, এটা খায়, না মাখে এটা নাকি আমি বুঝতে পারছি না। ঠিকইতো, লেখাপড়া করেছেন, খাদ্য সচিব হয়েছেন, ভাল স্টুডেন্ট ছিলেন, অনেক বেশি জানেন-টানেন। কিন্তু আমার গাঁয়ের একটা কথাতো উনি জানেন না সেটা হচ্ছে এই যে ভিজিলেন্স কমিশন হয়েছে কি হয়নি, বা কি করলে কি হয় এটা আর এখানে মাননীয় বিধায়কদের বোঝার কিছু নেই। কিন্তু কেঁচো খুঁড়ে সাপ যে বেরিয়ে পড়ছে এবং সেই সাপ ওই মাননীয় প্রাক্তন খাদ্য সচিবের পশ্চাদদেশে যখন দংশন করবে বিষিয়ে দেবে তখন তিনি বুঝতে পারবেন এটা খাবার জিনিস, না মাখার জিনিস। কাজেই প্রশ্নটা ছিল ভিজিলেন্স কমিশন এবং তার বিরুদ্ধে হয়েছে। আমি দায়িত্ব নিয়ে বলছি ভিজিলেন্স কমিশন হয়েছে, কাজেই এটা নিয়ে বলার কিছু নেই। ভদ্রলোক যেই শুনেছেন আমি উঠব [illegible] চলে গেলেন। এখানে প্রশ্ন হচ্ছে, আমি এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের ব্যাপারে যে কথা বলতে চাই সেটা হচ্ছে আপনি ধরুন আমাদের অ্যাপ্রোপ্রিয়েশন বিলে এগ্রিকালচার সেক্টরের বিষয়ে একটা জিনিস বলা হয়েছে, আমাদের মাননীয় বিধায়ক [illegible] উল্লেখও করেছেন। আমি এখানে বলতে চাই বীরভূম জেলার ধানের বাজার বা মূল্য হ্রাস পাচ্ছে। মাননীয় মন্ত্রী উত্তর দিয়েছেন হ্যাঁ হ্রাস পেয়েছে। কেন হয়েছে? না ফলন বেশি হয়েছে। তো কি করা যাবে? এর পদক্ষেপ কি হবে? খাদ্যমন্ত্রী তার উত্তর দিয়েছেন যে

আমরা বেশি দামে কিনবার চেষ্টা করছি। কিন্তু তার পরে তিনি বলেছেন ওই কেন্দ্রীয় সরকার ধান ভাঙানোর এবং অন্যান্য খরচ ঠিক করে দেবেন, তখন এই রাজ্য সরকার অনেক বেশি ধান সংগ্রহ করে তার থেকে চাল করতে পারবেন। তাহলে বিষয়টা হচ্ছে প্রতি মুহূর্তে কেন্দ্রের বঞ্চনা, এই কেন্দ্রের বঞ্চনার কথাটা আপনারা বলেন না। আলুর উৎপাদন যদি না হত তাহলে আপনারা বলতেন আলুর উৎপাদন হচ্ছে না কেন? আমাদের দৃষ্টিভঙ্গির ফলে হচ্ছে। ধান উৎপাদন হচ্ছে কেন? আমাদের দৃষ্টিভঙ্গির ফলে হচ্ছে। কিন্তু তার থেকে আরও বেশি বেশি করে অগ্রগমন কি করে ঘটানো যায়, গরিব চাষীদের হাতে আরও টাকা কি করে আসে এই কথাগুলি আসে। তখন প্রতিমুহূর্তে কেন্দ্রীয় সরকারের যে বঞ্চনা সেই বঞ্চনার কথা আমাদের প্রতি মুহূর্তে বলতে হয়। বলতে হয় এই কারণেই আজকে ন্যাপথা ক্র্যাকার হলদিয়াতে চালু হয়েছে। হলদিয়ার জন্য অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে। এই হলদিয়া আরও ১০ বছর আগেই চালু হতে পারত, কিন্তু আপনারা দেননি। আপনারা আবার বলছেন অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাইছেন কেন? কিন্তু আপনারাই তো দেননি। কাজেই এটাতে আমাদের রাজ্য সরকারকে বাড়তি উদ্যোগ নিতেই হয়েছে। আপনারা পার্টির কথা বললেন, আপনারা বললেন মন্ত্রীরা ঘরে বসে থাকে। হ্যাঁ ঘরে বসে থাকবেন, না মন্ত্রীরা সেই দায়িত্ব পালন করতে আসেননি, তারা জনগণের প্রতি দায়বদ্ধতা আছে বলেই ওই রাইটার্স বিল্ডিং-এ বসবেন, আবার জনগণের মুখোমুখিও তারা যাবেন। কাজেই সেখানে দাঁড়িয়ে আজকে এই কথা বলতে হয়। আরে যুক্তি তর্ক তোমরা বোঝ নাকি। তোমরা তো বোঝ কি করে কিনতে হয় বিধায়ক। এটা তোমরা বোঝ। আজকে প্রতিটি ব্লকে ব্লকে আমরা সংগঠিতভাবে প্রতিবাদ জানাচ্ছি যে, ৭২১ কোটি টাকা বন্যায় খরচ হয়েছে, তার মধ্যে প্রতিবেশী রাজ্য ওড়িষ্যার দুস্থ মানুষদের পাশে আমাদের অসুবিধার মধ্যেও আমাদের মাননীয় অর্থমন্ত্রী রাজ্য সরকার দাঁড়িয়েছেন। দাঁড়িয়ে আমরা গ্রামের গ্রামে একথা বলেছি যে ৭২১ কোটি টাকা বন্যা পশ্চিমবাংলার প্রান্ত সীমায়, সেখানে বন্যা অবধারিত। সেই বন্যা রুখতে গেলে, মানুষকে রিলিফ দিতে গেলে ৭২১ কোটি টাকা দরকার হবে। কোথায়? আপনারা বন্যার ব্যাপারে অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাইলেন আর আপনারা একথাটা তো বললেন না সেই টাকাটা আনা হোক। খরচটা কিসে হবে? আমি স্যার, একথা বলার সঙ্গে সঙ্গে মাননীয় রাজ্যপালের ব্যাপারে একটা কথা বলতে চাই। মাননীয় রাজ্যপালের যে খরচ হচ্ছে এখানে অনেক কিছু বলা যায় না। আমি একথা বলি, মাননীয় রাজ্যপালের আরও দুটো গাড়ি কেনার দরকার হয়ে পড়েছে। হতে পারে। কিনতে হবে। মাননীয় রাজ্যপালের যদি দরকার হয় তাহলে গাড়ি কিনবেন। কিন্তু তার সঙ্গে সঙ্গে আমাদের দায়বদ্ধতা এম এল এ-দের দায়বদ্ধতা জনগণের প্রতি রয়েছে। কাজেই জনগণের কাজ আরও বেশি করে, সুসংহতভাবে করতে গেলে আমাদের দরকার একটা করে সি এ, যা আমাদের

এনটাইটেলমেন্ট কমিটি বলেছে। মাননীয় অর্থমন্ত্রী এখানে আছেন। আমাদের এনটাইটেলমেন্ট কমিটি উনি এখানে বলেছেন। গতকাল এখানে এনটাইটেলমেন্ট কমিটি বসেছিল। তারা আবার সেই প্রস্তাব মাননীয় অর্থমন্ত্রীর কাছে রাজ্য সরকারের কাছে পাঠিয়েছেন। তাই আমি এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে এবং আমাদের দাবির কথা মাননীয় অর্থমন্ত্রীকে জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী দীপক ঘোষ ঃ** স্যার, মাননীয় সদস্য শ্রী তপন হোড় তার অজ্ঞানতাটা বাইরে রাখলেই পারতেন, এখানে প্রকাশ না করলেই পারতেন। আমি জানি কেন তিনি এটা বলছেন। কারণ, দু দিন আগে আমি তাকে জিজ্ঞাসা করেছিলাম যে, আপনার পার্টিটা কিভাবে তৈরি হয়েছিল সেটা কি আপনি জানেন? তিনি উত্তর যা দিয়েছিলেন তাতে পরিষ্কার যে তিনি জানেন না। পার্টিটা কিভাবে তৈরি হয়েছিল সেটাই তিনি জানেন তিনি বলেছেন, আমার বিরুদ্ধে ভিজিলেন্স কমিশনে মামলা হয়েছিল। আমি তাকে চ্যালেঞ্জ করছি, তিনি প্রমাণ করে দিন, কোনও জায়গা থেকে একটা কাগজ বের করে দিন যে আমার বিরুদ্ধে ভিজিলেন্স কোনও মামলা হয়েছিল। বলে দিন। একটা কাগজ বার করে দিন যে আমার বিরুদ্ধে কোনও দিন মমলা হয়েছিল ভিজিলেন্সে। কিছু জানেন না আপনি, কোনও জ্ঞান নেই, কিছু নেই, চেঁচাচ্ছেন এখানে ভিজিলেন্স হয়েছে, ভিজিলেন্স হয়েছে বলে। আমার বিরুদ্ধে ভিজিলেন্স হয়েছিল? আমার বিরুদ্ধে ভিজিলেন্স হলে মাননীয় মুখ্যমন্ত্রী...

(গোলমাল)

**মিঃ স্পিকার ডেপুটি ঃ** দীপকবাবু, তপনবাবু প্লিজ টেক ইয়োর সিট।

**শ্রী দীপক ঘোষ ঃ** দাঁড়িয়ে চেঁচাচ্ছেন। ভিজিলেন্স হয়েছে, ভিজিলেন্স হয়েছে। তোমার বিরুদ্ধে হবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** দীপক ঘোষ প্লিজ টেক ইয়োর সিট। উনি যেসব কথা বলেছেন তার কপি নিয়ে আপনি যদি অধিকার ভঙ্গ হয়েছে বলে মনে করেন তাহলে অধিকার ভঙ্গের নোটিশ দিয়ে এখানে নিয়ে আসুন।

**শ্রী দীপক ঘোষ ঃ** স্যার, উনি যেটা করেছেন—গতকালও করেছেন আমার অ্যাবসেন্সে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাসগুপ্ত যে বিলটি আজকে এনেছেন, অ্যাপ্রোপ্রিয়েশন বিল, অ্যাপ্রোপ্রিয়েট হত যদি মিস অ্যাপ্রোপ্রিয়েশন বিল হিসাবে আখ্যায়িত করে এই বিল পেশ করতেন। মাননীয় উপাধ্যক্ষ

মহাশয়, টাকা খরচ হয়ে গেছে। সুতরাং এখন সংখ্যাধিক্যের জোরে সেই খরচ পাস করিয়ে নেবেন। কিন্তু অপজিশন ইজ টু ওপোজ অন রিয়েল পয়েন্ট, অন বেসিক পয়েন্ট অন লেজিটিমেট পয়েন্ট। তাই অপজিশন হিসাবে অপোজ করছি রেকর্ড করে রাখার জন্য। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, একথা ঠিক যে, বাজেট পেশ করার পরে অনেক আনসীন ফ্যাক্টর দেখা দেয়, প্রশাসন যেগুলো আগে থেকে অবলোকন করতে পারে না। ফলে সেজন্য বাজেটে কোনও প্রভিশন রাখতে পারে না। তার জন্য এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল আনতে হয়। অনেক জায়গায়ই সরকার বাধ্য হয় অতিরিক্ত ব্যয় বরাদ্দ করতে এবং আমরা সেটা মানি। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি একটু দেখুন কোন কোন খাতে অতিরিক্ত টাকা খরচ করা হয়েছে। খাতগুলো, ডিমান্ডগুলো, হেডগুলো আপনি একটু দেখবেন। ৩৮নাং ডিমান্ড, ইনফর্মেশন অ্যান্ড পাবলিসিটি এখানে মাননীয় মন্ত্রী মহোদয় ১ কোটি ৮৩ লক্ষ ৬৭ হাজার টাকা অতিরিক্ত ব্যয় করেছেন এবং তার অনুমোদন আমাদের কাছে চাইছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে মাননীয় মন্ত্রী মহোদয়ের বই-এর ৪১নং ডিমান্ডটা আমি আপনাকে দেখতে অনুরোধ করছি। মাননীয় মন্ত্রী মহোদয়ের ৪১ নং ডিমান্ড হচ্ছে ওয়েলফেয়ার অব এস সি, এস টি অ্যান্ড ও বি সি। মাননীয় উপাধ্য মহোদয়, যেখানে ইনফর্মেশন অ্যান্ড পাবসিলিটির জন্য ১ কোটি ৮৩ লক্ষ ৬৭ হাজার টাকা তিনি অতিরিক্ত খরচ করেছেন—কিসের জন্য, না অ্যাডভার্টাইজমেন্টের জন্য খরচ হয়ে গেছে—সেখানে ওয়েলফেয়ার অব এস সি, এস টি অ্যান্ড ওবিসি বাবদ অতিরিক্ত খরচ করেছেন ১ লক্ষ ৭৪ হাজার টাকা। ওরা এই সমস্ত মানুষদের জন্য কত বড় বড় কথা বলেন—নির্যাতিত মানুষরা, অবহেলিত মানুষরা, পিছিয়ে পড়া মানুষরা, পদদলিত মানুষরা, অ্যাডজেকটিভ বাংলা অভিযান যা আছে সব ব্যবহার করেন। অথচ তাদের জন্য মাননীয় মন্ত্রী মহোদয় অতিরিক্ত খরচ করেছেন কত, না ১ লক্ষ ৭৪ হাজার টাকা। আমরা বুঝতাম যদি এই এস সি, এস টি, ও বি সি কমিউনিটির জন্য, তাদের ওয়েলফেয়ারের জন্য, তাদের ঘরবাড়ি তৈরি করার জন্য, তাদের ছেলে-মেয়েদের পড়াশুনার ব্যবস্থা করার জন্য, তাদের চিকিৎসার ব্যবস্থা করার জন্য, তাদের সামাজিক উন্নয়নের জন্য আর্থিক বুনিয়াদকে শক্তিশালী করার জন্য মন্ত্রী মহোদয় কয়েক কোটি টাকা এখানে খরচ করতেন, তাহলে আমরা সমালোচনা করার পাশাপাশি বলতাম—বাহবা মন্ত্রী, বাহবা সরকার, আপনারা ঠিক করেছেন, সঠিকখাতে খরচ করেছেন। তারপর আসুন পি ডবলু ডি-তে। রাজ্যের সড়কগুলির অবস্থা অত্যন্ত ভয়ঙ্কর এবং বার বার এ কথা আমরা বলছি। অথচ ২৫নং হেডে পি ডবলু ডি-র জন্য কত টাকা বেশি খরচ করেছেন? ২ লক্ষ ৩৫ হাজার টাকা। আর ইনফর্মেশন অ্যান্ড পাবলিসিটির জন্য কোটি টাকার ওপর অতিরিক্ত খরচ করেছিল। শুধু তাই নয় মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি যদি দেখেন আমাদের মন্ত্রী মহাশয় এই যে বইটা দিয়েছেন

ডিমান্ড ফর সাপ্লিমেন্টারি গ্রান্ট-এর মধ্যে থেকে অদ্ভুত ব্যাপার বেরিয়ে আসছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ডিমান্ড নং ২০টা আপনি একটু দেখুন। অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিসেস এতে ৯ কোটি ৬৫ লক্ষ টাকা। শুধু তাই নয়। ২০ নং ডিমান্ড আরও রয়েছে, ট্রেজারি অ্যান্ড অ্যাকাউন্টস—১৮ এবং ১৯। তিনি এক জায়গায় খরচ করেছেন ৪ কোটি ৩৯ লক্ষ টাকা, আর এক জায়গায় খরচ করেছেন ২ কোটি ৮৪ লক্ষ টাকা। কি অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিস পশ্চিমবাংলার মানুষ পাচ্ছে? পশ্চিমবাংলার মানুষদের প্রতি অ্যাডমিনিস্ট্রেশনের কোনও নজর আছে? আমরা পশ্চিমবাংলায় দেখছি এই সরকার যা বলেন তা করেন না এবং যা করেন তা বলেন না। আজকে পশ্চিমবাংলায় অ্যাডমিনিস্ট্রেশন বা প্রশাসন বলে কোনও বস্তু নেই। আমাদের সরকার পক্ষের সদস্যরা মন্ত্রিসভার সদস্যরা রাইটার্স বিল্ডিং-এর মাতব্বররা, ওদের পার্টির মাতব্বররা বারবার বলছেন—রাজ্যের অ্যাডমিনিস্ট্রেশন বা প্রশাসন ভেঙে পড়ছে। মাননীয় পুলিশমন্ত্রী বুদ্ধদেববাবুকে ওরা বলেন, পুলিশ কমিশনার ব্যর্থ, ওকে সরিয়ে দিন। ডাইরেক্টর জেনারেল অব পুলিশ ব্যর্থ, ওকে সরিয়ে দিন। এরপরেও ওরা জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের জন্য পেশ করা ব্যয় বরাদ্দের বাইরে গিয়ে অতিরিক্ত খরচ করেছেন! তার কারণ ওদের নিজেদের তৈরি করা ব্যবস্থাকে ওরা চালু রাখবার চেষ্টা করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনাকে বলি, ইন্টারেস্ট পেমেন্ট অ্যান্ড সার্ভিসিং অন ডেট ১৫ এবং ১৬ নং ডিমান্ড দেখুন। ১৫নং-এ ৪৩ কোটি ৬৮ লক্ষ টাকা এবং ১৬নং-এ ৫ কোটি ৪১ লক্ষ টাকা ঢুকে গেল। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, প্রায় ৫০ কোটি টাকা। অথচ যখন মাননীয় মন্ত্রী মহোদয় বাজেট তৈরি করলেন তখন ফোরসি করতে পারেননি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহোদয়, যখন বাজেট তৈরি করলেন তখন তো তার জানা উচিত ছিল দেনা শোধ করতে হবে। তার কি এটা মনে ছিল না? শুধু তাই নয় মাননীয় সদস্য শোভনদেববাবু বলেছেন এটা জ্যাগলারি ফ্যাক্টস। শুধু তাই নয়, ডেভিয়েশন অব দি ফ্যাক্টস।

[2-30 — 2-40 p.m.]

আবার আপনি ৯৮ নম্বর ডিমান্ডে যান ইনটারনাল ডেট অফ দি স্টেট গভর্নমেন্ট সেখানে ৮১৪ কোটি ৬৭ লক্ষ ৯১ হাজার টাকা এটা হল একটা খাত আর ১৫ নম্বরে হচ্ছে ৪৩ কোটি ৬৮ লক্ষ টাকা দেখালেন। ১৬ নম্বর ৫ কোটি ৪১ লক্ষ টাকা, তারপর ৯৮ নম্বর ডিমান্ডে চলে গেলেন ৮১৪ কোটি ৬৭ লক্ষ ৯১ হাজার টাকা। অর্থাৎ কিনা আপনাকে টাকা শোধ করতে হবে। বাজেট তৈরি করার সময় এটা তিনি দেখলেন না। তিনি ভেবেছেন এবং দেখেছেন, কিন্তু ইচ্ছা করে বাজেটের চেহারাকে সুন্দর রাখবার জন্য খুব সন্তর্পণে ক্যালকুলেটিভ মাইন্ডে ডেভিয়েট করে চলে গেছেন এবং পরবর্তীকালে

সেটা আমাদের উপর চাপিয়ে দিয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিস বলে দেখানো হয়েছে ৮ কোটি ৬৮ লক্ষ টাকা। সেটা আমি ছেড়ে দিলাম। আবার ২৮ নম্বরে যান, সেখানে পেনশনে দেখানো হয়েছে ১৯৮ কোটি ৭০ লক্ষ টাকা। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, এই যে পেনশন এবং মিসলেনিয়াস জেনারেল সার্ভিসে ১৯৮ কোটি ৬৯ লক্ষ ৬৫ হাজার টাকা অতিরিক্ত দেখানো হয়েছে, যখন বাজেট তিনি করছিলেন তিনি কি জানতেন না যে কত সংখ্যক মানুষকে পেনশন দিতে হবে, এক বছরে কত টাকা লাগবে তার প্রভিশন রাখতে পারতেন, রেগুলার বাজেটে এটা করতে পারতেন, বাজেটের ভিতর ১৯৮ কোটি টাকা রাখবার ব্যবস্থা ছিল, সুযোগ থাকা সত্ত্বেও তিনি তা রাখলেন না। না রেখে তিনি কি করলেন? আজকে অ্যাপ্রোপ্রিয়েশন বাজেটে সেটা তিনি নিয়ে এলেন। এবার ৪০ নম্বর হেডটা দেখুন। সোশ্যাল সার্ভিস হেডে কত টাকা দিলেন ডঃ অসীমকুমার দাশগুপ্ত? সোশ্যাল ওয়েলফেয়ার অ্যান্ড নিউট্রেশনে দিলেন ৬ কোটি ৮ লক্ষ টাকা আর সোশ্যাল ওয়েলফেয়ার অ্যান্ড নিউট্রেশনের আর একটা হেডের (জি) ক্যাটেগরিতে দিলেন ৩ কোটি ৬৮ লক্ষ টাকা। কিন্তু ইনফর্মেশন অ্যান্ড পাবলিসিটিতে সেখানে দিয়ে দিলেন ১ কোটি ৮৩ লক্ষ টাকা। তাই যে কথা আগে বলছিলাম, প্রায়রিটিতে সরকারের গন্ডগোল হয়ে যাচ্ছে। কোন হেডে কোন খাতে কোন পরিষেবায় টাকা খরচ করতে পারলে যে পরিষেবা সাধারণ মানুষের কাছে গিয়ে পৌঁছাবে তা মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট ভাষণে দেখলাম না। আজকে পশ্চিমবাংলায় স্বাস্থ্যের অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? মাননীয় অর্থমন্ত্রী, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী, মাননীয় মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে মন্ত্রিসভার সদস্যরা বারে বারে বলছেন ২ হাজার সালের সকলের জন্য স্বাস্থ্য পৌঁছে দেবেন এবং ঘরে ঘরে স্বাস্থ্যের পরিষেবা পৌঁছে যাবে। আমি সেদিনও বলেছি আবার বলছি, সাব-সেন্টার হেলথ সেন্টার যেখানে দাঁড়িয়ে ছিল, সেখানেই আজকে দাঁড়িয়ে আছে। হেলথ সার্ভিসেস-এ হেলথ অ্যান্ড ফ্যামিলি প্ল্যানিং সম্বন্ধে বলি। এখানে তিনি হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ারে ৮০ হাজার টাকা খরচা করতে পেরেছেন আর ৩২ নং হেডে সেখানে করেছেন আরবান হেলথ সার্ভিসেস-এ ৫০ হাজার টাকা অতিরিক্ত খরচা করতে পেরেছেন। অথচ আজকে আরবান হেলথ সার্ভিসেসের অবস্থাটা কি? ১৯৯৪-৯৫ সালে যেখানে বেডের শয্যা সংখ্যা ছিল ৫৫ হাজার, ১৯৯৮-৯৯ সালে সেটা বেড়ে হয়েছে ৫৭ হাজার। ১৯৯৪ সাল থেকে ১৯৯৯ সাল পর্যন্ত এই ৫ বছরে মাত্র ২ হাজারটি শয্যা সংখ্যা বাড়াতে পেরেছেন মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বা স্বাস্থ্য দপ্তর। শুধু তাই নয়, সাব সেন্টারগুলির অবস্থা যদি দেখেন তাহলে দেখবেন ১৯৯৪ সালে সাব সেন্টার অর্থাৎ হেলথ সেন্টারের সংখ্যা ছিল ৮ হাজার ১২৬টি, ১৯৯৫ সালেও সাব সেন্টারের সংখ্যা ৮ হাজার ১২৬টি, ১৯৯৬ সালেরও ৮ হাজার ১২৬টি, ১৯৯৭ সালে ৮ হাজার ১২৬টি, ১৯৯৮ সালেও সেই সাব সেন্টারের সংখ্যা দাঁড়িয়ে

আছে ৮ হাজার ১২৬টি। অর্থাৎ পশ্চিমবাংলায় স্বাস্থ্যের ব্যাপারে সরকার কতটা উদাসীন তা এই নমুনা দেখলেই বোঝা যায়। পশ্চিমবাংলায় ন্যূনতম স্বাস্থ্যের যে প্রয়োজন, যে পরিষেবা প্রয়োজন তা এই সরকার পৌঁছে দিচ্ছে না। তাই আমি বাজেটেও বলেছি, আবার বলছি, এরফলে পশ্চিমবাংলার অসুস্থ মানুষ ক্ষমতার বাইরে গিয়ে নার্সিংহোমগুলিতে রোগীদের চিকিৎসা করাতে বাধ্য হচ্ছে। পি এফ থেকে টাকা তুলছে, জোত জমি যা আছে বিক্রি করতে বাধ্য হচ্ছে, যা কিছু স্থাবর অস্থাবর সম্পত্তি আছে তা বিক্রি করে টাকা যোগাড় করে নার্সিংহোমে নিয়ে গিয়ে রোগীকে বাঁচিয়ে তোলার চেষ্টা করছে। কলকাতা সহ সারা পশ্চিমবাংলার নার্সিংহোমগুলি আজকে মানুষকে গ্রাস করার জন্য বসে আছে। এক দরজা দিয়ে রোগীকে ঢোকাচ্ছেন অপর দরজা দিয়ে বার করে দিচ্ছে এবং হাতে ১০ হাজার টাকার বিল ধরিয়ে দিচ্ছে এবং মানুষকে বাধ্য করছে সেই টাকা দিতে। মানুষও বাধ্য হচ্ছে সেখানে যেতে কারণ পশ্চিমবাংলার স্বাস্থ্য ব্যবস্থার পরিকাঠামোটা একেবারে মুখ থুবড়ে পড়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বার বার আমরা বলেছি যে আপনি জেলা হাসপাতালগুলিতে যান এবং গেলে দেখবেন সেইসব হাসপাতালে ন্যূনতম জীবনদায়ী ওষুধগুলি পর্যন্ত পাওয়া যায় না। কারুর হয়ত হাত ভেঙে গিয়েছে, সে হাসপাতালে গিয়েছে, হাসপাতাল থেকে বলা হচ্ছে হাসপাতালে ব্যান্ডেজ, প্লাস্টার নেই। কলকাতা সহ সারা পশ্চিমবাংলার সরকারি হাসপাতালে হাত ভাঙা রোগীদের বলা হচ্ছে আপনারা ব্যান্ডেজ, প্লাস্টার নিয়ে আসুন, আমরা প্লাস্টার করে দিচ্ছি। আজকে গোটা স্বাস্থ্য ব্যবস্থাটা এই জায়গায় এসে দাঁড়িয়েছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলব, আপনি চোখ, কান খোলা রেখে এবং নিজের আইডেনটিটি গোপন করে যে কোনও সরকারি হাসপাতালে সকালে বা বিকেলে যান এবং গিয়ে দেখুন সেখানে বাস্তব অবস্থাটা কি। পশ্চিমবঙ্গের স্বাস্থ্য পরিষেবার ব্যাপারটি আজ অতল তলে তলিয়ে যাচ্ছে যা আমাদের কারুর পক্ষেই গৌরবেরও নয়, আনন্দের বিষয় নয়। এটা নিয়ে সরকারকে নাস্তানাবুদ করার কোনও ব্যাপার নয়, আমরা আসল চিত্রটা তুলে ধরছি। আপনারা যে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য ব্যবস্থাকে অবক্ষয়ের শেষ ধাপে পৌঁছে দিয়েছেন সে সম্পর্কে ওয়াকিবহাল করানোর জন্যই আমরা এ সব কথা বলছি। এর পর সোশ্যাল সার্ভিসের ব্যাপারটা দেখুন। ডিমান্ড নং ৩১ এ ৯.৪ কোটি টাকা দেওয়া হয়েছে। এরমধ্যে ৮.২৩ কোটি টাকা আদার চার্জেস বলে বলা হয়েছে। মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমি জানতে চাইব এই আদার চার্জেস মানে কি? এখানে যে আদার চার্জেস বলে বলছেন—হোয়াট ডাজ ইট মিন? আপনার জবাবি ভাষণের সময় এই আদার চার্জেস মানে কি সেটা যদি বুঝিয়ে বলেন আমি বাধিত হব। তারপর স্যার, ডিমান্ড নং ২০-তে অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিসে ৮.৬৮ কোটি টাকা অতিরিক্ত খরচ দেখানো হয়েছে। সেখানে ১.৫৭ কোটি টাকা বলছেন মেশিন কিনেছি। কি মেশিন কিনেছেন? জনগণের কোনও স্বার্থে, কি উপকারে সেইসব মেশিন লাগবে জাবাবি ভাষণের

সময় সেটা যদি বলেন তাহলে আমরা বুঝে নিতে পারি এবং সেই অনুযায়ী পরবর্তীকালে আমাদের চিন্তাভাবনাগুলি নিয়ে এসে দেখতে পারি যে সরকারের অন্যান্য খাতের আসল চেহারাটা কি। স্যার, এবারে আমি শিক্ষার ব্যাপারে আসছি। আই আই এম তারা পশ্চিমবঙ্গের প্রাথমিক বিদ্যালয়গুলির উপর একটা গবেষণা করেন ইউনিসেভের টাকায়, ইউনিসেফের নির্দেশে। সেখানে তারা দেখিয়েছেন যে, পশ্চিমবঙ্গে যে ৫১ হাজার প্রাথমিক স্কুল আছে তারমধ্যে ১৯ হাজার প্রাথমিক স্কুল হচ্ছে ওয়ান টিচার স্কুল। একটা প্রাথমিক স্কুলে ৪টি ক্লাস এবং একজন মাত্র শিক্ষক। একজন শিক্ষক দিয়ে ৪টি ক্লাস চলবে কি করে? ওয়ান টিচার স্কুল করে এইভাবে আপনারা সংখ্যাটা বাড়িয়ে যাচ্ছেন কিন্তু এতে দেশের জাতির, শিশুদের ছাত্রছাত্রীদের কি উপকার হচ্ছে? শিক্ষা ব্যবস্থার কি উপকার হচ্ছে? এগুলি কিন্তু ভাবা দরকার। এই যে ১৯ হাজার প্রাথমিক স্কুল ওয়ান টিচার স্কুল এই সমস্ত স্কুলে পড়াশুনা হয় না, আসল বুনিয়াদী শিক্ষাটাই সেখানে পৌঁছে দেওয়া যায় না। এইভাবে বেশিরভাগ জায়গাতে বুনিয়াদী শিক্ষাটাই আপনারা পৌঁছে দিতে পারছেন না তার কারণ এখানে আসল ইনফ্রাস্ট্রাকচারটা দিনের পরদিন দুর্বল হয়ে যাচ্ছে। স্যার, এইসব কারণে আমি আমার কথায় বলব যে, মিস অ্যাপ্রোপ্রিয়েশন বিল মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এনেছেন তার তীব্র বিরোধিতা করছি এবং পরিশেযে বলছি, বাজেট তৈরি করার সময় বিভিন্ন খাতের খরচগুলি মূল বাজেটে আনুন।

[2-40 — 2-50 p.m.]

**শ্রীমতী কনিকা গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী এই সভায় যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ অনুমোদনের জন্য রেখেছেন, আমি তাকে সমর্থন করছি। তার পাশাপাশি বিরোধীদের যে বক্তব্য, বেশির ভাগ বক্তা প্রথম থেকে যে বক্তব্য তারা রাখলেন সেটা আমি অনেকক্ষণ ধরে শুনলাম। এই প্রসঙ্গে একথা বলতে হয় যে তারা কি বিষয়ের উপরে বলছেন সেটা বোধ হয় তাদের খেয়াল ছিল না। তারা সেই গুরু রচনার মতো কিছু শিখে এসে চিরাচরিত বক্তব্য রাখলেন। এতে আমার মনে হয় পিপাসায় আর্ত হয়ে চাহিলাম জল, খপ করে হয়ে এল বেল—এইরকম একটা জায়গায় তাদের বক্তব্য দাঁড়িয়েছে। আমার পূর্ববর্তী বক্তা যে কথা বলেছেন, তিনি বিরোধিতার জন্য বিরোধিতা করছেন। বামফ্রন্ট সরকারের কাজকে অটকে দেবার মধ্যে তাদের যে বাহবা সেটা তারা দেখাতে চেয়েছেন। তারা বামফ্রন্ট সরকারের কাজের প্রতিবন্ধকতা সৃষ্টি করতে চাইবেন। কারণ ২৩ বছর ধরে তারা ট্রেজারি বেঞ্চের দিকে তাকিয়ে রয়েছেন। কিন্তু খুড়োর কল ওদের সামনে জীবে গজা তুলে দিচ্ছে না। আজকে নিজেদের দলটাকেই ওরা তুলে দিতে চলেছেন। ওরা নিজেদের নাক কেটে অন্যের যাত্রা ভঙ্গ করতে প্রস্তুত এবং সেই দায়িত্ব ওরা পালন করছে। কাজেই ওরা দায়বদ্ধতা সম্পর্কে

কি করে বুঝবে? এটা খুবই স্বাভাবিক ব্যাপার। জনগণের প্রতি দায়বদ্ধতা, মানবিকতার প্রতি দায়বদ্ধতা, এগুলি ওরা কি করে বুঝবে। আজকে এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ কেন এসেছে? এই বিষয়টা একটু বুঝতে হবে। যে আই পি পি-৮ প্রোগ্রামের উপরে ২৪ কোটি টাকা অতিরিক্ত রাখা হয়েছে, সেই প্রোগ্রামটা কি সেটা কি বিরোধী বন্ধুরা জানেন, তারা কি সেটার খোঁজ রাখেন? এই আই পি পি-৮ প্রোগ্রামের মধ্যে দিয়ে কিভাবে রুগীদের নিরাময় করা হয়, কিভাবে তাদের স্বাস্থ্যের পরিষেবামূলক কাজের মধ্যে দিয়ে মানুষকে সুস্থ্য করে তোলা যায়, কুষ্ঠ রুগী এবং পালস পোলিওর ক্ষেত্রে যে সমস্ত কাজ হচ্ছে, সেখানে আই পি পি-৮ প্রোগ্রামের একটা বিরাট ভূমিকা আছে। আজকে কুষ্ঠ রোগ নিরাময়ের ক্ষেত্রে, কুষ্ঠ রোগ সম্পর্কে মানুষের যে ভীতি মানুষের মধ্যে যে কুসংস্কার রয়েছে সেটাকে সরিয়ে দেওয়া, মা শিশুদের স্বাস্থ্যের উন্নতি করা, এই সমস্ত যে কাজ সরকার করছে সেজন্য এই ২৪ কোটি টাকা বরাদ্দ ধরা রয়েছে। আপনারা বলুন যে, পশ্চিমবাংলায় মা-শিশুদের স্বাস্থ্যের উন্নতি আপনারা চান না, আপনারা বলুন যে জনগণের প্রতি আপনাদের কোন দায়বদ্ধতা নেই? আমি মনেকরি যে এটা অত্যন্ত উপযুক্ত এবং সময়োপযোগী অনুমোদন চাওয়া হয়েছে। পাশাপাশি আমরা দেখছি যে ত্রাণের প্রশ্ন যখন এসেছে, বন্যার্ত মানুষের পাশে দাঁড়াবার কথা বলা হচ্ছে তখন আমাদের বিরোধী বন্ধুরা চিৎকার করে বলছেন যে, পশ্চিমবাংলা বন্যা ত্রাণের সব টাকা নাকি আমাদের ক্যাডারদের পকেটে ঢুকে যাচ্ছে। তারা এখানে আলোচনা পর্বে বলেছেন, বি জে পি সদস্য বলেছেন যে বন্যাত্রাণে টাকা দেওয়া দরকার এবং তারা এটা স্বীকার করেছেন। কিন্তু যখন বন্যা ত্রাণের জন্য মাননীয় মন্ত্রী মহাশয় ১১১ কোটি টাকা ব্যয় বরাদ্দ অনুমোদনের জন্য ধরেছেন তখন তারা বলছেন যে এই অনুমোদন দেওয়া যাবে না। আজকে পুনর্গঠনের প্রশ্নে, গঙ্গার ভাঙনরোধের প্রশ্নে আপনারা কিছু বলছেন না। আজকে বন্যার ফলে যে সাংঘাতিক অবস্থার সৃষ্টি হয়েছে তার পুনর্গঠনের প্রশ্ন তিনি আপনাদের সামনে রেখেছেন। আপনারা শুধু বিধানসভায় এসে সংবাদপত্রের দিকে তাকিয়ে গরম গরম বক্তৃতা দেবেন, আর সেগুলি কাগজে ছাপা হবে এবং আপনারা এলাকায় গিয়ে দেখাবেন যে, আমরা আপনাদের জন্য এই কাজ করছি। এই যদি হয় তাহলে আর আপনাদের পরবর্তী নির্বাচন ফিরে এখানে আসতে হবে না। পেনশনের ব্যাপারে এখানে অনেকে হা-হুতাস করেছেন। চিৎকার করে বলছেন, লক্ষ লক্ষ মানুষ, তারা পেনশন পাচ্ছেন না; মাস্টারমশাই তারা হা-হুতাশ করছেন। সরকারি কর্মচারিদের কথা বলেছেন, মিউনিসিপ্যাল কর্মিদের সম্পর্কে বলেছেন যে, এক্ষেত্রে লক্ষ লক্ষ মানুষ নাকি পেনশন পাচ্ছেন না। কিন্তু আপনাদের কথা সত্য বলে ধরবার কোনও অবকাশ নেই, কারণ আপনাদের কথার সমর্থনে কোনও তথ্য আপনারা দিতে পারেননি। এক্ষেত্রে আপনারা সম্পূর্ণ ব্যর্থ। এই কাজটা পুনর্বিন্যাস করবার ক্ষেত্রে মাননীয় মন্ত্রী ১৯১ কোটি টাকা রেখেছেন। কিন্তু

আমার পূর্ববর্তী বক্তা বলেছেন যে, এই টাকা নাকি দরকার ছিল না! আগে আগে এক্ষেত্রে যা বরাদ্দ হত সেখানে তারা একটা পারসেন্টেজ ঠিক করে নিতেন যে কতটা কার পকেটে যাবে, কিন্তু এখন টাকাগুলো ঠিক জায়গায় খরচ হচ্ছে। স্বাভাবিকভাবেই ওরা বলছেন যে, এসব বরাদ্দ অর্থহীন। আজকে যারা পয়সার বিনিময়ে বিক্রি হয়ে গেছেন সেই দলের কোনওরকম নৈতিক অধিকার নেই অতিরিক্ত ব্যয় বরাদ্দের কোন কোন খাতে কোন কোন বিষয়ে টাকা দিতে হবে সেটা ঠিক করার। এখানে বলা হয়েছে, আমাদের মন্ত্রীরা নাকি পার্টির নির্দেশে চলছেন। তারা কি আপনাদের সংঘের নির্দেশে চলবেন, নাকি আপনাদের দাদাদের নির্দেশে চলবেন? আমাদের পার্টি যে নৈতিক দায়বদ্ধতা রয়েছে, যেটা আমরা জনগণের কাছ থেকে তুলে নিয়েছি, সেটা প্রমাণ করবার দায়বদ্ধতা রয়েছে আমাদের মন্ত্রীদের। আপনাদের পার্টি হাওয়া হয়ে গেছে, সুতরাং অফিসের কোনও প্রয়োজন নেই। কিন্তু যেখানে ভাড়া দিয়ে অফিস করেছেন সেটা কাদা ছোঁড়াছুড়ির, ইট মারামারির জায়গা হয়ে দাঁড়িয়েছে। পার্টি পরিচালনা করবার কোনও অভিজ্ঞতা আছে আপনাদের? কোনও কার্যক্রম আছে? অর্থ লোভে যারা কাজ করেন তাদের জনগণের জন্য কাজ করার প্রয়োজন হয় না। বলেছেন, হলদিয়া পেট্রো-কেমিক্যালসের জন্য কেন খরচ করা হল। লাইসেন্সের নাম করে কিভাবে হলদিয়াকে আটকে দেবার চেষ্টা করা হয়েছে সবাই জানেন। নির্বাচনের সামনে আপনাদের তৎকালীন সভাপতি এসে হলদিয়াতে শিলা পুঁতে দিয়ে গিয়েছিলেন। আপনাদের সমস্ত বাধা দূর করে অবশেষে সেটা হয়েছে। আজকে জিনিসপত্রে যে মূল্যবৃদ্ধি ঘটেছে সেটা আটকে রাখার স্বার্থে এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের প্রয়োজন পড়েছে এবং যথার্থভাবেই হলদিয়া পেট্রো-কেমিকালসের উন্নয়নের জন্য ১৪৮ কোটি টাকার ব্যয় বরাদ্দ দাবি এসেছে। কাজেই তারা দাবি সমর্থনযোগ্য। আপনারা বলেছেন, হাসপাতালে অব্যবস্থা চলছে; সেখানে নাকি চিকিৎসা পাওয়া যাচ্ছে না। কিন্তু একবার অন্যান্য রাজ্যগুলি ঘুরে আসুন, কোথায় এখানকার মতো চিকিৎসা পরিষেবা সরকার থেকে দেওয়া হয় দেখুন। মাদ্রাজের ভেলোরে যে হাসপাতাল রয়েছে সেটা সরকারি হাসপাতাল নয়। হায়দ্রাবাদ বা ব্যাঙ্গালোর যান, সেখানকার কোনও হসপিটাল সরকারি হাসপাতাল নয়। এখানে ডাক্তার নিয়োগের ক্ষেত্রে চুক্তির ব্যাপারটা এসেছে, কারণ গ্রামের মানুষ চিকিৎসা পরিষেবা পাচ্ছেন না ডাক্তাররা গ্রামে না যাওয়ার কারণে। আমাদের পার্টি ক্যাডার পোষার জন্য নাকি এসব টাকা বরাদ্দ হচ্ছে! এটা ঠিক, যেহেতু আমাদের একটা দল রয়েছে, সেখানে দায়িত্ব আছে। আজকে সমস্ত পশ্চিমবঙ্গের মানুষ বামফ্রন্ট সরকারকে আশার আলোর মতো। লাইটহাউসের মতো দেখেন, পথহারা জাহাজকে যেভাবে লাইটহাউস পথ দেখায়। আজকে বামফ্রন্ট সরকার ভারতবর্ষের রাজ্যগুলিকে একটা দিক নির্দেশ করছে। এই জায়গায় দাঁড়িয়ে আপনাদের বাধা থাকতে পারে, ঈর্ষা থাকতে পারে। আপনাদের ঈর্ষা থাকতে পারে আপনাদের দুঃখ থাকতে পারে, আমি

অনুরোধ করব আপনারা এই অতিরিক্ত ব্যয় বরাদ্দকে সমর্থন করুন। আপনাদের তো কিছুই নেই, না আছে দল না আছে নৈতিকতা না আছে, না আছে মানবতা না আছে দায়িত্ববোধ। একটা জিনিস অন্তত প্রমাণ করে যান যে একটা ভাল কাজ করেছেন জনগণের স্বার্থে, এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থনের মধ্যে দিয়ে বিরোধিতা করতে হয় তাই বিরোধিতা করবেন, তা হয় না। এই অতিরিক্ত ব্যয় বরাদ্দকে সমর্থনের অনুরোধ জানিয়ে অতিরিক্ত ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি অ্যাপ্রেপ্রিয়েশন বিলের উপর বলছি। স্যার, গতকাল মন্ত্রী মহাশয় সাপ্লিমেন্টারি ডিমান্ডস পেশ করেছেন তাতে টেকনিক্যালি একটা ভুল ছিল। স্যার, আপনাকে সেটা বলে রাখি, আপনি যখন ডিমান্ডগুলি পড়ছিলেন তখন প্রতিটি মন্ত্রীর ডিমান্ডগুলি আলাদা করে মুভ করা উচিত ছিল। গতকাল সেটা করা হয়নি।

**Mr. Deputy Speaker :** Sir, It is presumed.

**শ্রী সৌগত রায় :** Life cannot be led under presumption. সেইজন্য আমি বলে রাখি গতকাল সেটা হয়নি, এটা আমি মেনশন করে রাখছি। গতকাল সাপ্লিমেন্টারি গ্রান্টের উপর অনেক বিষয় বলেছিলাম, সুতরাং একই জিনিসের রিপিট করার দরকার নেই। কণিকাদি নিজের পার্টির কথা বললেন। আপনাদের পার্টি তো এই ডি ক্রাইসিসের মধ্যে চলছে, মার্কসইজিম ইন ডিপ ক্রাইসিস। আমাদের পার্টি উঠে যাবার কথা বলছেন কিন্তু আপনাদের পার্টি তো সারা বিশ্বে উঠে গিয়েছে। আজকে আপনাদের পার্টি যে ক্রাইসিসের মধ্যে দিয়ে যাচ্ছে, উদারপন্থী এবং কট্টোর পন্থীদের মধ্যে যা চলছে তাতে আপনাদের পার্টিকে কোথায় নিয়ে যাবে জানি না। এখন আপনাদের আর সেই সাহস নেই, উদারপন্থীরা এখন যা বিবৃতি দিচ্ছে তাতে আপনারা সাহস করেন না তাদের বার করে দিতে। ৬ মাস আগে হলেও বার করে দিতেন। এখন পার্টির যে ঢিলেঢালা অবস্থা তাতে বার করে দিলে পশ্চিমবাংলাতে যাও বা একটা শিবরাত্রিরের সলতে জ্বলছে সেটাও নিভে যাবে। কেরলে আপনারা হেরে যাবেন জেনে মুসলিম লিগের সঙ্গে হাত মিলিয়েছেন। পশ্চিমবাংলায় আপনাদের ওই ডিসিডেন্টদের বার করে দিলে পার্টি টিকবে না এটা আপনারা জানেন। তাই আপনাদের সইফুদ্দিনের চড় খেয়ে হজম করতে হয়। আপনাদের পার্টি যে এই ব্যাপারে কঠোর সেটা বলতে পারবেন না। আপনাদের পার্টি থেকে লোকেরা চলে যাচ্ছে বিভিন্ন জায়গায়। উনি খুব একাকিত্ব ফিল করছেন। উনি কবে এই হাউস থেকে চলে যাবেন জানি না। শ্রদ্ধেয় পতিতবাবু এই হাউসে অনেক দিন এসেছেন, তিনিও এই হাউস থেকে টিকিট কেটেছেন। স্যার, আমি এবার সাপ্লিমেন্টারি

ডিমান্ড-এর উপর কয়েকটি কথা বলতে চাই। অসীমবাবু গতকাল জবাব দিতে গিয়ে বলেছেন যে ২,২০০ কোটি টাকা সাপ্লিমেন্টারি গ্রান্ট এনেছেন। কেন এনেছেন, এই কথাটা বলেননি। এই ২,২০০ কোটি টাকা উনি এক্সট্রা ইনকাম করতে অন্যান্য খাতে খরচ কমিয়েছেন। এই ২,২০০ কোটি টাকা উনি বাঁচিয়েছেন কোথায়? আমি গতকাল সাপ্লিমেন্টারি গ্রান্টের উপর বলতে গিয়ে পয়েন্ট আউট করেছিলাম, রেভিনিউ এক্সপেন্ডিচার যেটা করেছেন ১,০১১ কোটি টাকা তার বেশির ভাগ দেখিয়েছেন, প্ল্যান এক্সপেন্ডিচার কেটে। স্যার, আপনি দেখুন প্ল্যানে কত টাকা ছিল এবং কত টাকা প্ল্যানে খরচ করেছেন। এটা যদি আপনি দেখেন তাহলে বুঝতে পারবেন আমি যে কথাটা বলছি সেটা কতটা সত্য। সুতরাং অসীমবাবু নতুন করে সাপ্লিমেন্টারি ডিমান্ডে টাকা ধার করেননি। আপনারা খরচ কমিয়ে আয় একটু বাড়িয়ে এটা করেছেন—অ্যাট দি কস্ট অফ ডেভেলপমেন্ট রেভিনিউ এক্সপেন্ডিচার বাড়িয়েছেন। আমি কালকে অ্যাডিকোয়েটলি পয়েন্ট আউট করেছি যে, যে কায়দায় সরকার চলছে, ১৪ বছর অসীমবাবুর মন্ত্রিত্ব হল, ওর কৃতিত্বটা কোথায়, ওর সঙ্গে ওর প্রিডিসেসরের তফাৎটা কোথায়, উনি টিকলেন কেন? উনি মাইনের টাকা দেওয়াটা এনশিওর করেছেন। অ্যাট হোয়াট কস্ট, না যে জায়গা থেকে যোগাড় করে আনা যায় প্লাস বিভিন্ন লোন করে। আমি বিভিন্ন সময়ে বলেছি, এই গভর্নমেন্টের ফেব্রুয়ারি মার্চ মাসে প্ল্যানে টাকা রিলিজ হয়। আগে যেটা ডিপার্টমেন্ট খরচ করতে পারত না সেটা পি এল অ্যাকাউন্টের চলে যেত। সি এ জি হৈচৈ করার পর পি এল অ্যাকাউন্টটা এখন বন্ধ হয়েছে। কোন টাকা ডিপার্টমেন্ট যদি প্লান্ড ওয়েতে না পায় পূজোর পরে ফার্স্ট ইনস্টলমেন্ট এবং তারপরে সেকেন্ড ইনস্টলমেন্টের টাকা যদি ফেব্রুয়ারি মার্চ মাসে যায় তাহলে কাজ হয় না। বছরের পর বছর এটা চলছে। অসীমবাবু মাইনে দিয়েছেন পিয়ারলেস থেকে টাকা ধার নিয়ে। পিয়ারলেসের সেই অবস্থা এখন আর নেই, সেই লোকেরাও এখন আর নেই। কিন্তু রাজ্যের অর্থনৈতিক উন্নতি স্তব্ধ হয়ে গেছে। আমি এই হাউসে অনেকবার বলেছি, আপনি ইন্ডাস্ট্রিয়ালিস্টদের ডাকলেন কোনও হোটেলে, সেটা রবসন ফোর্ড হোটেল হোক বা তাজ বেঙ্গল হোক, তাদের সঙ্গে মিটিং করলেন, তাদের বাড়িতে গিয়ে ডিনার করলেন, এইভাবে এই রাজ্যে ইন্ডাস্ট্রি আসবে না। এই রাজ্যে ইন্ডাস্ট্রি যে আসছে না তার কারণ হচ্ছে আপনার ইনফ্রাস্ট্রাকচার অ্যাডিকোয়েট নয়, এখানে ঠিকমতো খরচ করতে পারেননি। যাও বা খরচ করেছেন তা সঠিকভাবে সম্যকভাবে করতে পারেননি। তারফলে রাজ্যের উন্নয়ন স্তব্ধ হয়ে গেছে। যে রাজ্যে রাস্তা এত খারাপ, যে রাজ্যে এখনও বিদ্যুৎ যায়নি, যে রাজ্যে টেলি কমিউনিকেশন জেলাগুলোতে এক্সটেন্ড করেনি, যে রাজ্যে ই-গভর্নেন্স-এর কথা, অপটিক্যাল ফাইবার দিয়ে লিংক করার কথা দু হাজার সালে ভাবতে হচ্ছে, সেই রাজ্যে ইন্ডাস্ট্রি আসবে না, ডি-সেন্ট্রালাইজড ইন্ডাস্ট্রি তো নয়ই। সেজন্য অনেকগুলো খরচ যা আপনি দেখিয়েছেন তা

ঠিক নয়। বছরের পর বছর ধরে পি ডব্লু ডি-র সঙ্গে আপনার একটা রানিং ফিউড চলছে। পি ডব্লু ডি বলছে আমরা রাস্তা সারানোর টাকা পাচ্ছি না। এতদিন পরে আপনি পি ডব্লু ডি-র বাজেটে টাকা বাড়িয়েছেন, তাও হাডকো থেকে লোন নিয়ে। বছরের পর বছর, ছায়া ঘোষ যখন রিলিফ মিনিস্টার ছিলেন, আমরা শুনেছি তিনি বলেছেন, ফিনান্স মিনিস্টার আমাকে টাকা রিলিজ করছেন না। ছায়া ঘোষ এখন নেই। এখন যিনি আছেন তিনি খুব বিনয়ী ভদ্রলোক। তার সঙ্গে আপনার কোনও ডিসপিউট নেই। কিন্তু প্রতিবছর যদি টাকা যেতে দেরি হয়ে যায়, আমি মনেকরি, আপনি প্ল্যানে যে টাকা ধরেছেন সেটা তত গুরুত্বপূর্ণ নয়। প্ল্যানিংয়ের টাকা আপনি কবে দিচ্ছেন, কতদিনে দিচ্ছেন সেটা বেশি গুরুত্বপূর্ণ। আমার এটা দেখে খুব ভাল লাগল, আমি আগেও বলেছিলাম, এই রাজ্যের সরকার লোন নিয়ে চলে। ইন্দিরা বিকাশপত্র, ন্যাশনাল সেভিংস সার্টিফিকেট এইসব স্মল সেভিংস থেকে যা কালেকশন হয়, তার ৮০ শতাংশ রাজ্য সরকার নিতে পারে। তবে সেটা কিন্তু আবার ফেরত দিতে হয় পরে যখন সেটা ম্যাচিওর করবে। উনি এরজন্য ১.২২ কোটি টাকা অ্যাডিশনাল ফান্ডে রেখেছেন। কিজন্য, না অন অ্যাকাউন্ট অফ পেমেন্ট অফ ক্যাশ রিওয়ার্ডস টু এজেন্টস। এরজন্য আরও বেশি টাকা দেওয়া উচিত ছিল। তার কারণ স্মল সেভিংস কালেকশন করে এরা সরকারকে লোনের ব্যবস্থা করে দিচ্ছে এবং বছরের পর বছর ধরে সরকারকে বাঁচিয়ে দিচ্ছেন। ওদের জন্য ১.২২ কোটি টাকা নিয়ে এসেছেন। এটা ভাল। স্যার, উনি কতগুলো বিষয়ে বলেছেন আমি তার উল্লেখ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** সৌগতবাবু, আমাদের সময় হয়ে এসেছে, তাই আমি ৪৫ মিনিট টাইম এক্সটেন করলাম। আশাকরি এতে সবার সম্মতি আছে।

**(সকলের সম্মতিক্রমে সময় বাড়ানো হল।)**

[3-00 — 3-10 p.m.]

**শ্রী সৌগত রায় :** উনি এইবার পেনশন অ্যান্ড আদারস রিক্রুটমেন্ট বেনিফিটের জন্য ১৯৮ কোটি টাকা দিচ্ছেন। তারমধ্যে বেশি অ্যামাউন্ট পেনশন এবং গ্র্যাচুইটি বাবদ ১৭৯ কোটি টাকা। কিন্তু সেই পেনশন কখন পাচ্ছে লোকেরা? আপনাদের সল্টলেকে একটা পেনশন দপ্তর আছে। কেন্দ্রীয় সরকারে রিটায়ার করার সাথে সাথেই গ্র্যাচুইটি এবং পেনশনের টাকা দিয়ে দেওয়া হয়। সেখানে আমাদের এখানে পেনশন পাওয়ার ক্ষেত্রে প্রচুর দেরি হয়। এই পেনশন যাতে তাড়াতাড়ি পাওয়া যায় তার জন্য কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন সেটা জানাবেন। প্রাইমারি স্কুলের শিক্ষকরা সময়মতো পেনশন পাচ্ছে না। সেইজন্য একটা গল্পও বেরিয়েছে যে, পেনশন না পাওয়ার জন্য ভিক্ষাও

করতে হয়েছে। পেনশনের টাকা সরকারি কর্মচারিরা এবং শিক্ষকরা যাতে সময়মতো পান তার ব্যবস্থা করুন। সরকারি কর্মচারিরা যারা পেনশন পাবেন তারা কতদিনের মধ্যে পেনশন পাবেন এবং প্রাইমারি এবং সেকেন্ডারি টিচাররাও কতদিনের মধ্যে পেনশন পাবে তার ব্যবস্থা আপনাকে করতে হবে। আপনি গতকাল গর্বের সঙ্গে বললেন যে, আমরা ১৯৮ কোটি টাকা বাড়তি পেনশন বাবদ দিচ্ছি। আমি বুঝতে পারছি না ওই টাকাটা কবে পেনশন ভোগীরা পাবেন। তারপরে ২৪ কোটি ৭৫ লক্ষ টাকা ফ্যামিলি ওয়েলফেয়ার যেটা পপুলেশন প্রোজেক্ট আই পি পি-৮-এর এই পপুলেশন প্রোজেক্ট ক্যালকাটা মেট্রোপলিটন ডিস্ট্রিক্টের জন্য। আমি আপনার কাছে বলছি যে, পশ্চিমবঙ্গে কিছুতেই পপুলেশন গ্রোথ সেন্ট্রালি সাকসেসফুল হচ্ছে না। কেরলে ১ হাজারের মধ্যে ১৫ বার্থ রেট আর আমাদের এখানে ২১ ওভার করেছে। আপনার যতটা চটক দিতে চাইছেন তা কিন্তু হচ্ছে না। আপনারা গ্রামবাংলায় কোনও পপুলেশন মেজার নিতে পারেননি। লিটারেসির ক্ষেত্রেও কোনও উন্নতি করতে পারেননি। যার ফলে আজকে ফ্যামিলি কন্ট্রোল করতে পারছেন না। ফ্যামিলি কন্ট্রোলের জন্য আই পি পি-৮-এর যে টাকা কেন্দ্রীয় সরকারের মেজর টাকা এটা ঠিক ইমপ্লিমেন্ট করতে পারেননি। আই পি পি-৮-এর যে প্রোজেক্ট এটা কর্পোরেশনের থ্রু দিয়ে, মিউনিসিপ্যালিটির থ্রু দিয়ে ফ্যামিলি ওয়েলফেয়ার ইমপ্লিমেন্ট হয়। উনি বলেছেন টেম্পো পিক আপ করার জন্য সব কিছু উনি করেছেন। কিন্তু টেম্পো পিক আপ তো কিছুই লক্ষ্য করছি না। তারপরে ১ কোটি ৮৩ লক্ষ ৬৭ হাজার টাকা অ্যাডভার্টাইজমেন্ট অ্যান্ড পাবলিসিটির জন্য খরচ করেছেন। আপনি জানেন এই হাউসে গ্রামাঞ্চলের ক্ষেত্রে সার্কুলেশন অনুযায়ী বিজ্ঞাপন যে দেওয়ার কথা ছিল তা হয়নি। গণশক্তিকে বেশি সুযোগ দেওয়া হয়েছে, তারা বেশি বিজ্ঞাপন পায়। স্ট্যাটুটারি বিজ্ঞাপন দেওয়ার ক্ষেত্রে যে টেন্ডার নোটিশ দেওয়া হয় তাতেও গণশক্তিকে বড় জায়গা দেওয়া হয়েছে। সেখানে পলিটিক্যাল মেসেজ ইলেকশনের সময়ে দেওয়ার ব্যাপারে গণশক্তিকে বেশি টাকা দেওয়া হল। তারপরে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে বড় বড় করে লেখা হয়, হোডিং ব্যানার লাগানো হয় সেক্ষেত্রেও বেশি খরচ করা হয়েছে। সুতরাং এই সরকার প্ল্যানের টাকা খরচ না করতে পারলেও বিজ্ঞাপনের টাকা বেশি খরচ করেছেন এই বিষয়ে কোনও সন্দেহ নেই। মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি যে, কেন এত টাকা খরচ হল আমাদের জানাবেন। তারপরে ৪৬নং হেডে ১২ কোটি ২৯ লক্ষ টাকা অ্যাডিশনাল প্রভিশন ফর মার্কেটিং প্রমোশন আন্ডার প্ল্যান মানে—আমি যতটুকু বুঝি যে কৃষকরা তাদের ফসলের ন্যায্য মূল্য পাওয়া। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি তো অনেক সময়ে পাঞ্জাবে যান নেতাজীর ব্যাপারে। সেখানে গিয়ে তো দেখেছেন যে ওখানে মান্ডিগুলো কিভাবে ডেভেলপ করেছে। কিন্তু পশ্চিমবঙ্গের কি অবস্থা— আজকে পশ্চিমবঙ্গের রুর‍্যাল মার্কেটিং কি অবস্থা। অধিকাংশ রেগুলেটেড মার্কেট ইয়ার্ড আছে

যেখানে মানুষ যাচ্ছে না। এই প্রসঙ্গে শোভনদেব চট্টোপাধ্যায় খুব সঙ্গতভাবেই বলেছেন যে, এখানে ধান বিক্রি হচ্ছে না। আমি এর আগে হাউসে বলেছি, এই রাজ্যে ধানের দর চাষীরা যেটুকু পাচ্ছিল, বাংলাদেশে স্মাগল হয়ে যাচ্ছিল ওদের প্রোডাকশন কম হয়েছিল বলে। এই বছরে পশ্চিমবাংলায় ধানের প্রাইস বেশি আছে, তাই অন্য রাজ্য থেকে এখানে ঢুকে পড়েছে। ফলে ধান বিক্রি হচ্ছে না, কৃষকরা কমপ্লেন করছে। হোয়ার ইজ দি মার্কেটিং ইনফ্রাস্ট্রাকচার। ধানের প্রোডাকশন বাড়াতে যতই চেষ্টা হোক না কেন, যদি চাষীদের ইনফ্রাস্ট্রাকচার না বাড়ে, রুর‍্যাল মার্কেটিং তাহলে চাষীরা এনকারেজ করতে পারবে না। আমি এগ্রিকালচার কমিটিতে ছিলাম, তখন গ্রামে গ্রামে ঘুরে দেখেছি, রুর‍্যাল হাটগুলি জঘন্য অবস্থায় আছে। সুতরাং এর জন্য কেন এত টাকা আমরা দেব? আমি প্রশ্ন করছি, কেন এত টাকা দেওয়া হবে? স্যার, উনি গতকাল বলেছেন সি এম ডি এ এলাকায় পুরসভার উন্নয়নের জন্য গ্রান্ট দিচ্ছেন। এই হাউসে গতকাল আমরা আলোচনা করেছি, কলকাতা শহর কি অবস্থায় আছে। অসীমবাবু যখন রায়চকে গিয়েছিলেন, তখন সেখান থেকে এসে ম্যাকিনসা রিপোর্ট দিয়েছিলেন কলকাতা শহরে আরবান রিনিউয়াল হয়নি। যেমন পীটর্সবার্গে হয়েছে, লন্ডনে হয়েছে, কলকাতা শহরে আরবান রিনিউয়াল হয়নি। কলকাতা শহরে গত বছরে সেপ্টেম্বর, অক্টোবর মাসে ৭ দিন ধরে জল দাঁড়িয়েছিল। এই অবস্থায় কি করে শিল্পপতিরা বিদেশিরা এখানে আসবে? ওরা এখানে ওয়ার্ল্ড ব্যাঙ্ক, এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক থেকে ঋণ নিচ্ছে, উনি বেশি করে গ্রান্টের টাকা দিয়ে মাহিনা দিচ্ছেন, কিন্তু আরবান ডেভেলপমেন্ট হয়নি। আরবান ডেভেলপমেন্ট ২৩ বছর ধরে নেগলেকটেড হয়েছে। আবার দেখছি, বাজেটের ১০ শতাংশ সাপ্লিমেন্টারি এক্সপেন্ডিচার মাননীয় মন্ত্রী আনবেন। আমি নীতিগতভাবে এটাকে সমর্থন করি না। এটা হয়ত ঠিক, এখানে টাকা খরচ হয়ে গেছে, অ্যাপ্রোপ্রিয়েশন হয়ে গেছে, এখন এটাকে অ্যাসেম্বলিতে এনে সরকারের তরফ থেকে আনচেন পাস করাতে চাইছেন, তাই আমি এই বিরাট সাপ্লিমেন্টারি বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল ২০০০-এর সমর্থনে এবং মাননীয় বিরোধী দলের সদস্যারা যে বক্তব্য রেখেছেন আমি তার বিরোধিতা করে বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সৌগতবাবু ঠিকই বলেছেন, গতকাল এই নিয়ে দীর্ঘ আলোচনা হয়েছে, যে নিয়ম আছে, সেই নিয়মের ভিত্তিতে আজকে এইটা আইনসিদ্ধ করা হয়। আমি যদিও কালকে এই ব্যাপারে বলেছি, সেইগুলি পরিষ্কারভাবে এখানে রাখছি, যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ এখানে আনা হয়েছে, বিল আকারে প্রস্তাবিত হয়েছে, মূল বিষয় কোন কোন খাতে আমরা

অতিরিক্ত ব্যয় বরাদ্দ চেয়েছি। সেখানে যেটা মাননীয় সদস্য পঙ্কজ ব্যানার্জি মহাশয় তুলেছেন সেখানে অগ্রাধিকার কেন চিহ্নিতকরণ হবে? আমি তার উপরেই বক্তব্য রাখব, এই কেন হল এটা প্রথমে বোঝা যায়নি এখানে কেন এটা করতে হল। আর একটা বিষয় মোট বাজেট কত শতাংশ অতিরিক্ত ব্যয় বরাদ্দ আগে কত ছিল, এখন কত হয়েছে, আমরা চাইছি, যেভাবে অর্থাঙ্কগুলি আছে, সবচেয়ে বড় অর্থাঙ্ক ১৯৮ কোটি ৯০ লক্ষ টাকা। এই বরাদ্দের মূল কারণ হচ্ছে যে অবসরকালীন যে ভাতা এবং তার সঙ্গে যুক্ত হয় রিলিফ তার জন্য। প্রশ্ন উঠেছে, এটা আপনি আগে ধরতে পারেন নি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কালকে উত্তরটা দিয়েছি, আবারও বলছি, আমাদের রাজ্যে যে নীতিটা বলবৎ আছে, যখন আপনারা ছিলেন তখনও ছিল, এখনও আছে, প্রত্যেক বছরে যখন আমরা বাজেট করি, আগামী আর্থিক বছরের জন্য, তখন ডি এ এবং পেনশন এর জন্য লাম্পসাম টাকা ধরা থাকে শেষ পাতায় এটা দফাওয়ারি আছে, দপ্তরওয়ারি ধরা থাকে না। টাকাটা ধরা থাকে। যদি অতিরিক্ত টাকা আসে তখন দফাওয়ারি বন্টন করে দেওয়া হয়। যখন দেওয়া হয় তখন সেটা অতিরিক্ত ব্যয় বরাদ্দ হিসাবে চোখের সামনে আসে। এটা অতিরিক্ত ব্যয় বরাদ্দ নয়, এটা পদ্ধতিগত ব্যাপারে। এটা প্রত্যেক বছরে হয়, এটা আপনাদের সময় ছিল, আমাদের সময়েও আছে। তারপরে সবচেয়ে বড় অর্থাঙ্ক আছে বন্যা, ত্রাণ এবং পুনর্গঠনে, এখানে ১১১ কোটি ৮০ লক্ষ টাকা চাওয়া হয়েছে। এটা কেন চাওয়া হয়েছে? রাজ্য ত্রাণ তহবিলে আমাদের অর্থ বরাদ্দ ছিল ৫৯ কোটি টাকা। প্রশ্ন উঠেছে এখানে আমরা সেই টাকা ত্রাণ দপ্তরকে দিয়েছি কিনা, সৌগতবাবু এই প্রশ্নটা তুলেছেন। আমরা ৫৯ কোটি টাকা পারিনি, আমরা ৮০ কোটি টাকা দিয়েছি, বরাদ্দের থেকেও বেশি আমরা দিয়েছি। দেওয়ার পরেও, এত নজিরবিহীন বন্যা হয়েছিল আমরা কারণ দর্শন করে ৭২১ কোটি টাকা জাতীয় ত্রাণ তহবিল থেকে চেয়েছিল, যদিও খরচ ওর থেকে বেশি হয়েছে। কিন্তু আজও পর্যন্ত আমরা একটা পয়সাও পাইনি। সেখানে দাঁড়িয়ে আমাদের হাডকো থেকে ঋণ করতে [illegible]। বাজেটের সময় আমাদের মাথার মধ্যে এটা ছিল না যে কেন্দ্রীয় সরকার এইভাবে শূন্য টাকা আমাদের দেবেন—যদিও ওদের সম্বন্ধে খুব বেশি ইলিউশন নেই। হাডকো থেকে আমরা যে টাকাটা পেয়েছিলাম, সেটা তো সভার অনুমোদন না নিয়ে, আইনসিদ্ধ না করে খরচ করতে পারি না। তাই ১১১.৮০ কোটি টাকার অনুমোদন চাওয়া হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা কথা সৌগতবাবু বলে আবার কোথায় চলে গেলেন। এই পর্যন্ত মূলত হচ্ছে প্ল্যান বরাদ্দ, এটা কিন্তু রাস্তা-ঘাট জলনিকাশি পুনর্গঠন, এটা কিন্তু প্ল্যান বরাদ্দ এটা পরিকল্পনা বহির্ভূত নয়, এটা লক্ষ্যণীয় বিষয়। তারপরে সবচেয়ে বড় হচ্ছে হলদিয়ায় ১৪৮ কোটি টাকা, এটা কিন্তু সম্পূর্ণ প্ল্যান বরাদ্দ। এর কারণ হচ্ছে

আমাদের যে ইকুইটি সেটা দেওয়ার পরে যেহেতু অর্থের দিক থেকে একটা ঘাটতি ছিল এবং আর কোনও অংশীদার এগিয়ে আসেনি, তাই আমরা সেই বাকি টাকাটা দিয়ে ঘাটতিটা পূরণ করেছি। ন্যাপথা ক্র্যাকারের বাণিজ্যিক উৎপাদন আগামী মাসের ২ তারিখে শুরু হবে। তার মুখে দাঁড়িয়ে এই অর্থটা আমাদের দিতে হয়েছে। এটা আপনারা বাধা দেবেন? বাধা তো আপনারা কুড়ি বছর দিয়েছেন। যখন কারও কাছ থেকে টাকা না নিয়ে নিজেদের অর্থে আমরা এতটা এগিয়ে গেছি তখন কি আপনারা বাধা দেবেন? আপনাদের বুকের মধ্যে লাগবে না!

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সি এম ডি এ এবং অন্যান্য মিউনিসিপ্যালটিগুলো অক্ট্রয়টা অবলুপ্ত করে সেটা পরিকল্পনা খাতে রেখেছিলাম। কিন্তু দপ্তর অক্ট্রয়ের টাকাটা চিরকাল পরিকল্পনা বহির্ভূত খাতে পেয়ে এসেছেন, এই সুবাদে এটা আমরা পরিকল্পনা বহির্ভূতের সাথে আগের প্রথাতেই ফিরে গেলাম। এটা কোনও অতিরিক্ত পরিকল্পনা বহির্ভূত বা নীতি বহির্ভূত নয়। তারপরে বড় অংশ কি? গণবন্টন ব্যবস্থায় আমাদের যে অর্থটা দিতে হয়েছে, বিশেষ করে ট্রাইবাল এলাকায় এবং আমাদের চিনি কিনতে হয়েছে। কেন্দ্রীয় সরকার চিনি বণ্টনের জন্য প্রথমে কোনও অর্থ দেবেন না বলেছেন, ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়ার মাধ্যমে চিনি বণ্টন বন্ধ করে দেওয়া হয়েছে। তারা রাজ্যকে বলেছেন আপনারা কিনে আনতে পারেন, কিনে আনলে আমরা সেটা পুষিয়ে দেব। আমাদের প্রথমে ২৫ কোটি টাকা দিতে হয়েছে মহারাষ্ট্র থেকে চিনি কিনে আনার জন্য। সেটা আমাদের ব্যয় বরাদ্দের মধ্যে রাখা হয়েছে। লোকসভার মধ্যবর্তী নির্বাচন, সেটা পরিকল্পনা বহির্ভূত, এটা বাজেট করার সময় ধরা ছিল না, এরজন্য ৬২ কোটি টাকা আমাদের রাখতে হয়েছে। আমাকে একজন মাননীয় সদস্য প্রশ্ন করেছেন সোশ্যাল ওয়েলফেয়ার খাতে অতিরিক্ত টাকা কেন দরকার হল। সবগুলো যোগ করলে দেখবেন ২০ কোটি টাকা হয়েছে। প্রশ্নটা তুলে ভালই করেছেন। আই সি ডি এসে যে স্বাস্থ্য কর্মিরা কাজ করেন, যে, দিদিরা কাজ করেন তারা ৫০০ টাকা করে পেতেন, এটা আমরা বৃদ্ধি করে ৭৫০ টাকা করেছি। এই টাকাটা কিন্তু কেন্দ্রীয় সরকার দেন না। ওরা যা পরিশ্রম করেন, আমার মনে হয় এটা দরকার ছিল। এটাকে পরিকল্পনা বহির্ভূত খাত বলা হয়। ওরা তো প্রতিরোধ মূলক চিকিৎসা, প্রাথমিক চিকিৎসা পরিবার পরিকল্পনা সবগুলোর সঙ্গে যুক্ত আছেন, এটাকে আঙ্কিক নিয়মে পরিকল্পনা বহির্ভূত বলা হয়। আপনারা অন্তত এটাকে বাধা দেবেন না। আই পি পি সম্বন্ধে মাননীয়া সদস্যা কণিকা গাঙ্গুলি বলেছেন, এটা একটা কেন্দ্রীয় প্রকল্প, এই প্রকল্পটা শুধু প্রসারিত করা হয়েছে। এই অর্থটা কেন্দ্রীয় সরকারের দেবার কথা, বছরের মাঝে তারা টাকা দিয়েছেন, কিন্তু প্রথম দিকে আমাদের খরচ করতে হয়েছে বলে অনুমতি নিতে হচ্ছে। একটা প্রশ্ন সৌগতবাবু এবং অন্যরা করেছেন ট্রেজারির ক্ষেত্রে আপনার অ্যাডমিনিস্ট্রেটিভ খরচ

বেড়েছে, এটা কি? হ্যাঁ ট্রেজারির ক্ষেত্রে আমাদের খরচ কিছুটা বেড়েছে। বেড়েছে ৫ কোটি ৩৫ লক্ষ টাকা, কেন বেড়েছে জানেন। আমরা একটা প্রকল্প নিয়েছি, পি অ্যান্ড অ্যাকাউন্টসকে বাদ দিয়ে আমাদের ৭৯টি ট্রেজারি, তার মধ্যে ৫১টি ট্রেজারি পুরোপুরি কম্পিউটারাইজড করা হয়েছে। ৫১টা ট্রেজারি পুরোপুরি কমপিউটারাইজড। আর বাকি যেটা আছে, আমরা আশা করছি এই সামনের আর্থিক বছরের মাঝামাঝি সময়ে আমরা করে ফেলব। এতে লাভ হচ্ছে প্রত্যেকটা জমা পড় অর্থ এবং খরচ অর্থের সম্পূর্ণ তথ্য থাকছে এবং রিয়েল টাইম থাকছে। একটা মুহূর্তে কেউ জমা নিচ্ছে, আমরা সেটা জানতে পারছি এবং আমাদের ইচ্ছা আছে যে, এটা সাধারণ মানুষের জন্য উন্মুক্ত করে দেওয়া। আমার মনে হয় খুব বেশি রাজ্য এটা করতে পারেনি। আমাদের সি এ থেকে জানানো হয়েছে। ওরা এটা প্রশ্ন করেছেন, তাই মাননীয় অধ্যক্ষ মহাশয় এটা আমি বললাম। ওরা এটাকে প্রশংসা করেছেন মাননীয় অধ্যক্ষ মহাশয়। পরিকল্পনা খাতে প্রয়োজনীয় বরাদ্দ অর্থের যেটুকু বাকি থাকছে সেখানে আপনারা একটা প্রশ্ন ঘুরিয়ে ঘুরিয়ে রেখেছেন যে, আই অ্যান্ড সি এ খাতে আপনি এক কোটি খরচ লক্ষ্য করেছেন, তার থেকে আমাদের লক্ষ্য কম কেনে? কেন সোশ্যাল ওয়েলফেয়ার? এটা শুনলে মনে হবে যে, আমরা বোধহয় প্রচার বেশি করছি। আর ব্যাকওয়ার্ড ক্লাসের জন্য করছি না। কিন্তু যদি আপনারা গোটা বাজেটটা দেখেন, তাহলে দেখবেন যে, ৭ কোটি ৫০ লক্ষ টাকা আই অ্যান্ড সি এ বাজেট এবং এস সি, এস টি-র ৫১ কোটি টাকার বাজে। প্রায় ৭ গুণ বেশি বাজেট। আমার মনে হয় কোটা নিয়ে অগ্রাধিকার যদি বলেন, এখানে ট্রাইবাল ওয়েলফেয়ার এবং শিডিউল কাস্ট এর ক্ষেত্রে অগ্রাধিকার খুবই পরিষ্কার। তারপর যে অংশটা বাকি আছে সেটা হচ্ছে সরকারি কর্মিদের ডি এ। যেটা ওভারঅল লাম সাম ছিল। সেটাকে একত্রিত না রেখে দফাওয়ারি করা হচ্ছে। মন্ত্রীদের বরাদ্দ সম্পর্কে একটা প্রশ্ন রেখেছেন সত্য বাপুলি মহাশয়। বরাদ্দ কি? বরাদ্দ হচ্ছে মূলত একটা অ্যাপায়নের জন্য ২৩ লক্ষ টাকা অতিরিক্ত বরাদ্দ হচ্ছে। আমি আগের দিনই বলেছিলাম সমস্ত রাজ্যের মধ্যে মাথাপিছু সবচেয়ে কম ব্যয় হয় পশ্চিমবঙ্গে। মন্ত্রী পান কম বেশি ৭ হাজার টাকা মাসে। এই ব্যয় কেন হল? ১৯৯৭-৯৮ সালে আপ্যায়ন খাতে ব্যয় ছিল ১ কোটি৯০ লক্ষ টাকা। ১৯৯৮-৯৯ সালে সেটা কমে ১ কোটি ৩০ লক্ষ টাকা, ১৯৯৯-২০০০ সালে সেটা কমে ১ কোটি করা হয়। এই বছর ২০০০-২০০১ সালে হচ্ছে ২৩ লক্ষ, গতবছরের চেয়েও কম এটা করতে হয়েছে। এটা করা হয়েছে, এই হেড করা হয়েছে কারণ যদি কেন্দ্রীয়মন্ত্রী বা প্রধানমন্ত্রী আসেন তাহলে আমাদের খরচ করতে হবে। আমার বলতে লজ্জা করছে দুঃখের সঙ্গে বলছি প্রধানমন্ত্রী এসেছিলেন, তার জন্য খরচ করতে হয়েছে। এই কারণটা জানিয়ে দিলাম। এই খাতে সবচেয়ে কম ব্যয় বরাদ্দ। মাননীয় রাজ্যপাল সম্পর্কে একটা প্রশ্ন রাখা হয়েছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওটা

চার্জড এক্সপেন্ডিচার। তাই আমি কোনও কথা তার উপরে উচ্চারণ করতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা কথা বলে রাখা দরকার, যেটা আপনারা বলেছেন, সৌগতবাবু চলে গেলেন, উনি বলেছিলেন আমাদের বাজেটের ১০ শতাংশ অতিরিক্ত ব্যয়ে খরচ হয়। আপনি অঙ্কটা ভুল করেছেন। একটা সমস্যা যেটা থাকে সেটা হচ্ছে গ্রস এক্সপেন্ডিচার নিট করে। তুলনীয় জিনিসের সঙ্গে তুলনা করা যায়। তাই ১৯৭৬-৭৭ সালে, আপনাদের সময়ে আপনারা অতিরিক্ত ব্যয় ঠিক এইভাবে মোট বাজেটের ব্যয় বরাদ্দ করেছিলেন ১০ শতাংশ। সৌগতবাবু আপনাকে একটা কথা বলা হয়নি—সাবটেরানিয়ান আনকনসিয়াস যেটা ১০ শতাংশ রয়ে গেছে। যেটা আপনারা করেছিলেন। কিন্তু আমি তার থেকে কমিয়েছি। আমি ৮.৫ শতাংশ করেছি। যদি বেশি থাকাটা খারাপ মনে হয়, এর থেকে কম যদি ভাল হয়, তাহলে আপনারা সেই যুক্তিতে আমরা অপেক্ষাকৃত কম খারাপ বা অপেক্ষাকৃত বেশি ভাল বলে আমাদের সমর্থন জানানো নৈতিক কর্তব্য। কতগুলি সাধারণ প্রশ্ন উঠেছিল। যেটা মনে হয়েছিল সাধারণ বাজেটে সেটা নিয়ে এসেছি। এটা বিলের কাঠামো। একেবারে বাঁধা ধরা। ওর বাইরে যাওয়া উচিত নয়। তবে উত্তর দিচ্ছি। মাননীয় সদস্য শোভনদেব চট্টোপাধ্যায় বলেছিলেন যে আমি নাকি উত্তর দিইনি।

[3-20 — 3-30 p.m.]

মূলটা ছিল যে আমাদের এত করে উন্নতি হচ্ছে কিনা ইত্যাদি। আপনি একটা কথা বলেছিলেন তথ্য সংগ্রহের ব্যাপারে আমরা নাকি স্ট্যাটিসটিক্যাল ব্যুরোর কোনও তথ্য ব্যবহার করি না এবং এ তথ্য এখানে কেন্দ্রীয় সরকারের যেগুলো সেগুলো আমাদের পাঠানো তথ্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দেখবেন, যে মূলত আমি এখানে কেন্দ্রীয় সরকারের তথ্য ব্যবহার করেছি। এখানে কেন্দ্রীয় সরকারে যে তথ্য ব্যবহার করেছি সেটা জাতীয় নমুনা সমীক্ষা, ন্যাশনাল স্যাম্পল সার্ভে অর্গানাইজেশন, দেখবেন যে নিজেরা করেন। প্রফেসর মহলানবীশের যে পদ্ধতি সেই অনুসারে আর প্রাইমারি ডাটা কেন্দ্রীয় সরকার নিজেরাই কালেকট করেন। আমরা তাতে কোনও তথ্য দিই না। তার ভিত্তিতে দেখা যাচ্ছে যে এই এই জায়গায় আমরা প্রথম। এটা তো না মেনে উপায় নেই। যত খারাপ লাগুক মানতেই হবে। আর বুকের মধ্যে রাখবেন যদি আমরা সকলে মিলে একটা ভাল কাজ করি ওইটুকু স্বীকার করার একটা নৈতিক অবস্থানে আপনাদের থাকা উচিত। কেন্দ্রীয় যোজনা কমিশন যার তথ্যের ভিত্তিতে বললাম দারিদ্র্য সীমার নিচে কমে এসেছে ২৫ শতাংশ। নিজেদের তথ্য তার ভিত্তিটাও আমি বলে দিচ্ছি। দুটোই ভিত্তি জাতীয় নমুনা সমীক্ষা। আর যেটা লেবার মিনিস্ট্রি যে ওই কনজিউমার প্রাইস ইনডেক্স, ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কারস এগ্রিকালচারাল ল্যান্ডলেস ওয়ার্কারস, ওরা প্রকাশ করেন। এতটুকু

স্পর্শ নেই রাজ্য সরকারের। আপনি বলছেন ব্যুরো অফ অ্যাপ্লায়েড ইকনমিক স্ট্যাটিসটিক্স আমরা ব্যবহার করি না। নামটা বদলে গেছে আপনাদের সময়ে। আপনারাই এই নামটাকে ব্যুরো অফ অ্যাপ্লায়েড ইকনমিক স্ট্যাটিসটিক্স নাম করেছেন। আপনারা একটা জিনিস করতেন না। কৃষি উৎপাদনের ব্যুরো অফ স্ট্যাটিসটিক্সের তথ্য একেবারে ব্যবহার করতেন না। যার জন্য এক সময়ে আপনারা বলে ফেলেছিলেন যে গম উৎপাদনে কোথাও কোথাও পশ্চিমবঙ্গ প্রথম হয়ে যাচ্ছে। আমরা এটা পরিবর্তন করে দিই। আজকে নয়। ৭৯ সালে কৃষি দপ্তরের তথ্য নয় উৎপাদনের তথ্য ব্যুরো অফ অ্যাপ্লায়েড ইকনমিক স্ট্যাটিসটিক্স, এটাকে বলা হয় সেন্ট্রাল সার্কল অ্যাপ্রুভ। আপনি বিদ্বান মানুষ আপনি জানবেন যাতে একেবারে র‍্যানডম সার্কল হয়। ওদের এবং এদের ৫০ পারসেন্ট ওয়েটেজ দিয়ে করা হয় এবং এর নিচে যারা আছেন আমাদের শহরের বিখ্যাত স্ট্যাটিসটিশিয়ান এর একটি দিয়ে আমি শেষ করছি। এটা সেন্ট্রাল স্ট্যাটিসটিক্যাল অর্গানাইজেশনের তথ্য। যে পদ্ধতিতে প্রত্যেক রাজ্যে মোট উৎপাদনের তথ্য খাড়া করে তাতে বেরিয়ে আসছে, গত ৯ বছরে সমস্ত রাজ্যে মোট উৎপাদন বৃদ্ধির হার ৫.৮ শতাংশ। পশ্চিমবঙ্গে ৬.৬ শতাংশ। শুধু তাই নয় যে তিনটি বছরের তথ্য সি এস ও জানাতে পেরেছেন ৯৫-৯৬, ৯৬-৯৭, ৯৭-৯৮ তাতে বার্ষিক গড় বৃদ্ধির হার ৬.৬ শতাংশ। শুধু তাই নয়, আমরা প্রথম, দ্বিতীয় স্থানে গুজরাট। তৃতীয় স্থানে মহারাষ্ট্র, চতুর্থ স্থানে কেরল। আমি একেবারে কেন্দ্রীয় সরকারের তথ্যগুলি উল্লেখ করে বললাম। আপনারা বলছেন যে, কর্মসংস্থান কমে যাচ্ছে—আপনারা বাড়াচ্ছেন কি করে। কি ভিত্তিতে দেখাচ্ছেন। আপনি যে তথ্যটা বলেছেন, সেখান থেকেই বলছি যে, কর্মসংস্থান বৃদ্ধির হার কমিয়ে দেখাচ্ছেন, তার থেকে সবচেয়ে বেশি কমছে কেন্দ্রীয় সরকারের সংস্থাগুলিতে। ৫০ হাজার আপনারা কমিয়ে দিয়েছেন। কর্মচ্যুতি করেছেন। আরও হতে চলেছে। কিন্তু যা কমছে কর্মসংস্থান বৃদ্ধির হার, আমরা বলছি সেটা শুধু সংগঠিত নয়। সংগঠিত এবং অসংগঠিত শিল্প একত্রিত করে পাচ্ছে আপনারা কোনও সন্দেহ প্রকাশ করেন, তাই কেন্দ্রীয় সরকারের নবম যোজনার যে তথ্য সেটা বলছি। সমস্ত রাজ্যগুলি একত্রিত করলে কর্মপ্রার্থী বৃদ্ধি পাচ্ছে ২.৫ শতাংশ। গোটা দেশে কর্মসংস্থান বৃদ্ধি পাচ্ছে তার চেয়েও কম। ২.৪৪ শতাংশে। কেন্দ্রীয় যোজনার কমিশনের নিজের তথ্যের ভিত্তিতে পশ্চিমবঙ্গের থেকে ব্যতিক্রম। এখানে কর্মপ্রার্থী বৃদ্ধি পাচ্ছে ২.৪৪ শতাংশে কর্মসংস্থান বৃদ্ধি পাচ্ছে তার থেকে অনেক বেশি ২.৭৫ শতাংশে। সারা দেশে গড়ের থেকে বেশি এবং যে ডিমান্ড কাজের তার থেকে বেশি। মাননীয় সদস্য সৌগত রায় একটা কথা বলে চলে গেলেন যে, ওই জন্ম হারের ক্ষেত্রে, সেটা আমি বলেই শেষ করছি। তার কারণ আমাদের এই যে অতিরিক্ত ব্যয় আই এন সি এ তে হয়েছে বলেই আপনি জিজ্ঞাসা করেছেন। তার একটা বড় অংশ কিন্তু জনস্বাস্থ্যের জন্য। দেখবেন টিভিতে আমরা সবচেয়ে বেশি স্লাইড দেখাই

জনস্বাস্থ্য কর্মিদের কাছে পৌঁছে দেবার জন্য। তাতে সর্বশেষ যে তথ্য বার্থ রেট এখন হচ্ছে, ভুলে যাবেন না, আমাদের এখানে কেন্দ্রীয় রেজিস্টার্ড জেনারেলের যে তথ্য, সারা দেশের সমস্ত রাজ্যের হাজার প্রতি জন্ম হার হচ্ছে ২৬.৪ শতাংশ পশ্চিমবঙ্গে ২১। আপনারা দুই হাজার বলছিলেন, না দুই হাজার সালের যে লক্ষ্যমাত্রা আমরা অর্জন করে ফেলেছি, তারপরে এটা ঠিক যে, দুই হাজার সালে কেরল হচ্ছে ১৮, তামিলনাড়ু ১৯। কেরালা ১৮, তামিলনাড়ু ১৯ কিন্তু পশ্চিমবঙ্গের শহরাঞ্চলে ১৫, কেরালা হারিয়ে প্রথম স্থানে চলে গেছে। সেখানে অতিরিক্ত ইনফর্মেশন পাবলিসিটির যে ক্যাম্পেন তার একটা মূল্য আছে। আমি সব শেষে বলছি মূলধনী ব্যয়ের উপর একটা কথা উঠেছে। আপনাদের সময় মূলধনী ব্যয় ৯.৭ পারসেন্ট আমরা বৃদ্ধি করতে করতে ১৫.৫ পারসেন্ট উঠেছি। আমি মনে করছি মূলধনী ব্যয়ের ক্ষেত্রে আপনাদের সময় যা অবস্থা ছিল এখন তার থেকে অনেক ভাল জায়গায় আমরা অবস্থান করছি। কাজেই নীতিগত ভাবে কোনও বিরোধ কোনও জায়গায় আপনাদের নেই। আমি এই অতিরিক্ত ব্যয় এই সভার সামনে রাখছি সমর্থনের জন্য এবং আপনাদের প্রত্যেকের অভিযোগের জবাব দিয়ে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation Bill, 2000 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1-3 and Schedule

The question that clause 1-3 and Schedule do stand part of the Bill, was then put and agreed to.

### Preamble

The question that Preamble do stand part of the Bill was then puts and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 2000 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

## THE WEST BENGAL APPROPRIATION (VOTE ON ACCOUNT) BILL 2000

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation (Vote on Account) Bill, 2000

**(Secretary then read the title of the Bill)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 2000 be taken into consideration

"Sir under Article 266(3) of the Constitution of India no moneys out of the Consolidated Fund of the State can be appropriated except in accordance with law and for the purposes and in the manner provided in the Constitution.

During the present session, the Assembly voted a Consolidated Grant in advance in respect of the estimated expenditure for a part of the financial year 2000-2001 under the provision of Article 206 of the Constitution of India. The present Bill is accordingly being introduced under Article 204 of the Constitution of India, read with Article 206 thereof, to provide for the appropriation out of the Consolidated Fund of West Bengal, of the Moneys required to meet the expenditure charged on the Consolidated Fund and the Grant made in advance by the Assembly in respect of the estimated expenditure by the West Bengal Government for a part of the financial year 2000-2001. The amount included in the Bill on account of the charged expenditure does not in any case exceed the amount shown in the Statement previously laid before the House.

The Constitution provides that no amendment shall be proposed to this Bill, having the effect of varying the amount or altering the destination of any grant so made or of varying the amount of any expenditure charged on the Consolidated Fund of the State. The total amount proposed to be appropriated by this Bill for expenditure during a part of the financial year 2000-2001 is Rs. 9586,90,58,000 (Rupees nine thousand five hundred eighty six crore ninety lakh fifty eight thousand).

The amount includes Rs. 3266,93,53,000 (Rupees three thousand two hundred sixty six crore ninety three lakh fifty three thousand) on account of charged expenditure. The details of the proposed Appropriation Bill will appear from the Schedule to the Bill."

"Sir, with these words, I commend by motion for accptance by the House".

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation (Vote on Account) Bill 2000, be taken into consideration was then put and agreed to.

[3-30 — 3-40 p.m.]

**Clauses 1, 2, 3 and Schedule**

The question that clause 1, 2, 3 and Schedule do stand part of the Bill, was then put and agreed to.

**Preamble**

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 2000 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

## THE WEST BENGAL PROHIBITION OF RAGGING IN EDUCATIONAL INSTITUTIONS BILL 2000

**Shri Satyasadhan Chakraborty** : Sir, I beg to introduce the West Bengal Prohibition of Ragging in Educational Institutions Bill 2000.

**(Secretary then read the Title of the Bill)**

**Shri Satyasadhan Chakraborty** : Sir, I beg to move that the

West Bengal Prohibition of Ragging in Educational Institutions Bill, 2000 be taken into consideration.

**(ভয়েস ঃ ওনার মানসিক অবস্থা ভাল নয় স্যার।)**

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমার মানসিক অবস্থা খারাপ হওয়ার কারণ নেই এবং সেই জন্য আমি এই বিলকে সমর্থন করছি। আমি মনেকরি ষড়যন্ত্রকারীরা নয় যারা নীতির উপর দাঁড়িয়ে থাকে তারাই ইতিহাস সৃষ্টি করে। আমি মনেকরি রাজনীতিতে টাকার খেলা হাওয়া উচিত নয়। গতকাল বামফ্রন্টের যারা এম পি তারা অভিযোগ করেছিলেন রাজ্যসভার নির্বাচনে টাকার খেলা হয়েছে। আমি মনেকরি এই নিয়ে এনকোয়ারি করা উচিত ইলেকশন কমিশনের। আমি মূলত সত্যসাধনবাবুকে ধন্যবাদ দিচ্ছি এবং দি ওয়েস্ট বেঙ্গল প্রহিবিশন অফ র‍্যাগিং ইন এডুকেশনাল ইনস্টিটিউশন বিল, ২০০০-কে সমর্থন করার জন্য দাঁড়িয়েছি। মাননীয় সঞ্জীব দাস মহাশয় কয়েকটা অ্যামেন্ডমেন্ট দিয়েছেন এবং আশা করি সেগুলো নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় পরে তার বক্তব্যে কিছু বললেন। এটা আমাদের কাছে কিছুটা আশার কথা যে এতদিন পরে হলেও র‍্যাগিং নিয়ে আইন আনার দরকার তা রাজ্য সরকার মনে করেছেন। স্যার, র‍্যাগিং একটা বিচিত্র ধরনের জিনিস। পাশ্চত্যের একটা প্রাকটিস যেটা কিনা কোনও ভাবে আমাদের রাজ্যে এবং ভারতবর্ষে এসে পড়েছে। একটা ইনস্টিটিউশন, বিশেষ করে রেসিডেন্সিয়াল ইনস্টিটিউশন, যেখানে ছাত্ররা হোস্টেলে থাকে সেখানে নতুন ছাত্ররা ভর্তি হলে সিনিয়রদের নাকি এটা অধিকার তাকে র‍্যাগিং করবে। তাকে দিয়ে অশ্লীল কথা বলানো হতে পারে, অশ্লীল কাজ করানো হতে পারে, শারীরিকভাবে আঘাত বা আহত করাও হতে পারে। মাননীয় মন্ত্রী মহাশয় র‍্যাগিং-এর একটা ডেফিনিয়েশন দিয়েছেন। র‍্যাগিং কাকে বলে সেটা তিনি পরিষ্কারভাবে বলেছেন। Ragging means the doing of any act which causes, or is likely to cause, any physical, psychological or physiological harm or apprchension or shame or embarrasment to a student and includes teasing or abusing or, playing practical joke on, or causing hut to, any student or asking any student to do any act, or perform anything, which he would not, in the ordinary course, be willing to do or perform সুতরাং খুব পরিষ্কারভাবে র‍্যাগিং-এর সংজ্ঞা এখানে ব্যাখ্যা করা হয়েছে যে, কাকে র‍্যাগিং বলে। এমন কিছু কাজ করতে বলা হয় যা শারীরিকভাবে, মানসিকভাবে বা শরীরের ভেতরে কোনও রকম এমন প্রভাব ফেলে যাতে তার ক্ষতি হয়। এখানে আমি সত্যসাধনবাবুকে রিমাইন্ড করে দিচ্ছি—র‍্যাগিং মৃত্যুর কারণ হয়েছে, এরকম ঘটনা আছে, র‍্যাগিং-এর ফলে ভয় পেয়ে ছাদের ওপর থেকে লাভ দিয়ে

সুইসাইড করতে বাধ্য হয়েছে। এ রকম ঘটনা আছে। তাই আমি একটা অ্যামেন্ডমেন্ট দিয়েছি—যেখানে বলা হয়েছে কজিং হার্ট টু. সেখানে অর ইভেন ডেথ। এমন কিছু মৃত্যু হয়েছে এবং এই প্রথম র‍্যাগিং-এর জন্য শাস্তির কথা বলা হচ্ছে। কি শাস্তির কথা বলা হচ্ছে? ২ বছর পর্যন্ত জেল হতে পারে বা ৫ হাজার টাকা পর্যন্ত ফাইন হতে পারে বা দুটোই হতে পারে। এছাড়া কি বলা আছে? যে র‍্যাগিং করবে তাকে এডুকেশনাল ইন্সটিটিউশন থেকে বের করে দেওয়া হবে। এখানে আরও একটা কথা বলা হয়েছে যে, এডুকেশনাল ইন্সটিটিউশন তার ব্যাপারে বিচার করার জন্য একটা কমিটি তৈরি করবে। সেই ছাত্রের যদি এডুকেশনাল ইন্সটিটিউশনের সিদ্ধান্ত নিয়ে কোনও অভিযোগ থাকে তাহলে সে রাজ্য সরকারের কমিটি অন র‍্যাগিং-এর কাছে অ্যাপিল করতে পারবে। আবার যদি কোনও অভিভাবক মনে করেন যে, তিনি হেড অফ দি ইন্সটিটিউশনের কাছে দরখাস্ত করে কোনও ফল পাননি তাহলে তিনি সেই কমিটির কাছে আবেদন করতে পারবেন। কমিটি তখন ব্যাপারটা এনকোয়ারি করে দেখবে এবং দেখে যদি মনে করে সত্য আছে তাহলে এডুকেশনাল ইন্সটিটিউশনের কাছে রেকমেন্ড করবে—ওকে তুমি এক্সপেল কর। সত্যসাধনবাবু এখানে বলেছেন যে, যে র‍্যাগিং এত দিন ধরে চলছে সেটা বন্ধ করতে আরও কড়া হতে হবে এবং বলেছেন যে, ইন্সটিটিউশন থেকে এক্সপেল করতে হবে। এখানে আমি বলছি শুধু সেই ইন্সটিটিউশন কেন, অন্য কোনও ইন্সটিটিউশনেও যেন তাকে ভর্তি করে নেওয়া না হয়, এটা দেখা দরকার। আমরা দেখেছি ইঞ্জিনিয়ারিং কলেজেই র‍্যাগিং সবচেয়ে বেশি হয়। যেহেতু রাজ্যে ১৭টা ইঞ্জিনিয়ারিং কলেজ হয়েছে এবং ১৭টা জায়গায় হস্টেল হয়েছে, সেহেতু এক জায়গা থেকে গিয়ে আর এক জায়গায় যাতে ভর্তি না হতে পারে সেটা দেখা দরকার। তাছাড়া পলিটেকনিক কলেজগুলি আছে, মেডিক্যাল কলেজ আছে, হস্টেল আছে এবং অর্ডিনারি কলেজে এবং হস্টেলে এই র‍্যাগিং আছে। স্যার, আমার এ বিষয়ে অভিজ্ঞতা হয়েছিল. ৬০-এর দশকের প্রথম দিকে আমি আই আই টি-তে ইঞ্জিনিয়ারিং পড়তে গিয়েছিলাম—যখন খুব বেশি বাড়াবাড়ি করছিল তখন আমি বলেছিলাম—আমি এটা মানব না। তখন ওরা আমাকে বলেছিল, তুমি কেন দু চার দিন সহ্য করবে না? এরপরে দেখবে সিনিয়ররা তোমার বন্ধু হয়ে যাবে। ৬০-এর দশকে র‍্যাগিং কিছুটা নিরীহ ছিল। ইদানিংকালে যে সব র‍্যাগিং-এর গল্প শুনছি—বি ই কলেজে, আই আই টি-তে যা হচ্ছে তাতে শারীরিক ক্ষতি হচ্ছে। একটা ছেলে হায়ার সেকেন্ডারি স্টেজ পর্যন্ত বাবা-মায়ের কাছে থাকে, প্রোটেকটেড এনভাইরনমেন্টের মধ্যে থাকে এবং পড়াশুনা করে। তারপর হঠাৎ আই আই টি বা বি ই কলেজে গিয়ে সম্পূর্ণ নতুন পরিবেশের মধ্যে পড়ে যায়। সেখানে তাকে খারাপ কথা বলা হয়। শারীরিক অত্যাচার করা হয়। মানসিক দিক দিয়ে তাকে এত নিচু করা হয় যে, তার মধ্যে হীনমণ্যতা এসে যায়, সাইকোলজিক্যাল এবং ফিজিক্যাল স্কারের শিকার

হয়। ফিজিক্যাল স্কার এক সময় মিলিয়ে যায়। কিন্তু সাইকোলজিক্যাল স্কার মনে থেকে যায়। সারা জীবনের জন্য মানসিক ক্ষতি হয়ে যায়। একটা ছেলে জীবনের শুরুতে নতুন প্রতিষ্ঠানে পড়তে গিয়েছে, অনেক আশা নিয়ে গেছে—শুধু সেই নয়, তার বাবা-মা, আত্মীয়-স্বজন অনেক আশা নিয়ে তাকে পাঠিয়েছে। সেখানে গিয়ে সে যদি প্রথমেই ঐ রকম আঘাত পায় তাহলে তার মানসিক বৈকল্য এসে যেতে পারে, মানসিক বিকৃতি এসে যেতে পারে। সুতরাং এই জিনিস বন্ধ হওয়া দরকার। আমার মনে হয় এই বিষয়টা এত দিন পশ্চিমবাংলায় সেভাবে দেখা হয় নি। যাই হোক এখন এ বিষয়ে আইন হচ্ছে। সবসময়ই যে কোনও আইনের দুটো উদ্দেশ্য থাকে। একটা উদ্দেশ্য থাকে—রিফ্লেক্টস সোশ্যাল রিয়েলিটি, সমাজ যেটা দাবি করছে সেটাই আইনের রূপ পায়। আবার অনেক সময় সমাজকে সচেতন করার জন্য আইন হয়। স্যার, আপনি জানেন ডায়েরি প্রোহিবিটেশন অ্যাক্ট কত দিন ধরে হয়েছে—পণ-প্রথা আইনগতভাবে শাস্তিযোগ্য। কিন্তু এখনও দেশে পণ-প্রথা প্রচলিত রয়েছে। বিদ্যাসাগর মহাশয়ের উদ্যোগে উইডো রিম্যারেজ অ্যাক্ট হয়েছিল। কিন্তু আমরা কি বিধবা বিবাহ চালু করতে পেরেছি?

[3-40 — 3-50 p.m.]

সতী-দাহ প্রথা আইন করে বন্ধ হয়েছিল, কিন্তু অনেক জায়গায় দেখা যাচ্ছে যদি আগে থেকে প্রস্তুতি না থাকে তাহলে আইন করলেও আইনের ফল হয় না। র‍্যাগিং-এর আইন বা যে কোনও আইনই হোক কমপ্লেন কাউকে করতে হবে, অভিযোগ কাউকে করতে হবে। যদি ছেলে-মেয়েরা বা তাদের অভিভাবকরা অভিযোগ না করে তাহলে কোনও কেস হবে না। ছেলে-মেয়েরা অভিযোগ না করলে তো সেখানে ইন্সটিটিউশন কোনও ব্যবস্থা নিতে পারবে না। সুতরাং যাতে তারা অভিযোগ করে, যাতে তারা সাহস দেখায় যে অমুক লোকেরা বা অমুক ছেলেরা এই কাজ করতে তাকে বাধ্য করেছিল তাহলে এই আইন করে লাভ হবে, তা নাহলে এই আইন করে কোনও লাভ হবে না। আইন করার জন্য তাই সচেতনতা দরকার। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, আপনি উদ্যোগ নিন বিভিন্ন রেসিডেন্সিয়াল ইনস্টিটিউশনে আপনি সেমিনার করতে পারেন কি না? সেখানে আইনের পক্ষে এবং র‍্যাগিং-এর বিপক্ষে বলবেন ছেলেদের কাছে যে এটা কেন করা উচিত হয়, কেন একটা ছেলের মনে দাগ ফেলা উচিত নয়—এরজন্য ওপিনিয়ন তৈরি করতে হবে। ইঞ্জিনিয়ারিং কলেজ এবং টেকনিক্যাল ইনস্টিটিউশনে যে ইউনিয়নগুলি আছে তাদেরকে এর মধ্যে ইনভলভ করতে হবে এবং ইউনিয়নগুলি যাতে র‍্যাগিং-এর বিরুদ্ধে রুখে দাঁড়ায় তারজন্য একটা স্টাম্প খুবই জরুরি যে রাজ্যের জনপ্রতিনিধিরা আইনের মাধ্যমে শাস্তির সুযোগ তৈরি করে দিয়েছেন। অনেক মেন্টাল ক্রুয়েলটির জন্য আইন আছে, কিন্তু র‍্যাগিং এমনভাবে করা হয় যেটা অর্ডিনারি পেনাল

কোডে শাস্তি খুঁজে পাবেন না। সেইজন্য র‍্যাগিং-এর ব্যাপারে এই আইন দরকার হয়েছে এবং র‍্যাগিং কাকে বলে তার ডেফিনেশন পরিষ্কার করে দেবার দরকার হয়েছে। এই সচেতনতার কাজে ডিপার্টমেন্ট অফ হায়ার এডুকেশন রয়েছে, তারা একটা উদ্যোগ নিয়ে সমস্ত ইঞ্জিনিয়ারিং কলেজে, সমস্ত রেসিডেন্সিয়াল কলেজে ইঞ্জিনিয়ারিং ছাড়াও ফার্মাসি এবং টেক্সটাইল কলেজ আছে—মেডিক্যাল কলেজগুলি আছে এবং যেসব কলেজে হোস্টেল আছে, যেমন প্রেসিডেন্সি কলেজের ইডেন হিন্দু হোস্টেল আছে, মৌলানা আজাদ কলেজের যেমন বেকার হোস্টেল আছে সেইসব কলেজগুলিতে গিয়ে ব্যাপক প্রচার করার দরকার। আমি মনে করি এবং লোকেরাও বলে কোর্স যত টাফ হয় র‍্যাগিংও তত টাফ হয়। এন ডি এ বা রাষ্ট্রীয় মিলিটারি অ্যাকাডেমিতে যে সিভিয়ার র‍্যাগিং হয়, সৈনিক স্কুলে যে সিভিয়ার র‍্যাগিং হয় তারজন্য আমাদের রাজ্য থেকে কেন্দ্রীয় সরকারের উপর চাপ দিতে হবে যাতে রাজ্য সরকার প্রতিষ্ঠানগুলিকে যেভাবে চালায়, সেখানেও র‍্যাগিং বন্ধ করার জন্য সিমিলার আইন যাতে আনা যায় সেই ব্যাপারটা সিওর করতে হবে। কিন্তু আইন আনার পর র‍্যাগিং যাতে বন্ধ হয় তারজন্য আই আই টি ক্যাম্পাসে আই আই টি ডিরেক্টরকে ইন্সট্রাকশন দিতে পারেন কিনা কিম্বা ইন্ডিয়ান স্ট্যাটিসটিক্যাল ইনস্টিটিউশনের ক্যাম্পাসে যারা বি-স্ট্যাট এম-স্ট্যাট করার জন্য হোস্টেলে আছে সেখানেও র‍্যাগিং হয়, তারপর আই আই এমের মধ্যেও যে র‍্যাগিং হয় সেখানে এই আইন অ্যাপ্লাই করবে কিনা সেটাও দেখতে হবে। কারণ কোনও জায়গাই এই র‍্যাগিং-এর বাইরে নয়। কাজেই প্রথম স্টেপস হচ্ছে, স্টেট গভর্নমেন্টের যতগুলি অ্যাকাডেমিক ইনস্টিটিউশনগুলি আছে তারা ব্যবস্থা নেবেন এবং তাদের কমপ্লেন অবশ্যই করতে হবে স্টেট গভর্নমেন্টের কমিটির কাছে। তারা যদি স্টেট গভর্নমেন্টের কমিটিকে না মানে তাহলে কিন্তু কিছু করার নেই। গত কয়েকদিন ধরে অনেক গার্জেন আমাকে জিজ্ঞাসা করেছেন এবং সংবাদপত্রের লোকেরা তারাও ইন্টারেসটেড। যে র‍্যাগিং হয় সংবাদপত্রের মাধ্যমে অ্যাটলিস তারা জনমত সৃষ্টি করেছেন এবং সাধারণত র‍্যাগিং-এর বিরুদ্ধে তারা লিখেছেন এবং যাতে না হয় তারজন্য তারা বলেছেন। সুতরাং এ ব্যাপারে লোকেদের যথেষ্ট আগ্রহ আছে এবং সেইজন্যই এই বিল নিয়ে আশা হয়েছে। আমি জানি না ভারতবর্ষের অন্যান্য কোনও রাজ্যে এই ধরনের বিল নিয়ে আসা হয়েছে কি না? সুতরাং এ ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় যথেষ্ট উদ্যোগ নেবেন বলে আমি মনে করি। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় এটাও বলবেন, এই যে স্টেট গভর্নমেন্ট যে কমিটি করবেন সেই কমিটির কম্পোজিশন কি হবে, কমিটিতে কোন ধরনের লোক নেবার কথা উনি ভাবছেন এবং সেই কমিটির পাওয়ার অ্যান্ড ফাংশন কি হবে—রুলস মেকিং পরে হবে— সেই ব্যাপারে যদি একটু রূপরেখা দেন তাহলে ভাল হয়। আমি মনে করি রাজ্য সরকারের পক্ষ থেকে এ ব্যাপারে ব্যাপক বিজ্ঞাপন দিয়ে প্রচার চালানো দরকার। বিভিন্ন জায়গায়

এডুকেশনাল ইন্সটিটিউশনগুলির সামনে ইনফর্মেশন এবং পাবলিসিটি দপ্তরের পক্ষ থেকে বড় বড় হোডিং দিয়ে লিখে দেওয়া দরকার— মনে রাখবেন, র‍্যাগিং দন্ডনীয় অপরাধ। এই র‍্যাগিং-এর বিরুদ্ধে টি ভি এবং রেডিওতেও ব্যাপক প্রোপাগন্ডা চালিয়ে জনমত তৈরি করা দরকার। স্যার, এখানে তপনবাবু আছেন, শুনছি এমন কি বিশ্বভারতীতেও র‍্যাগিং হয়। তারপর সঞ্জীববাবু একটা কথা বলছিলেন মন্ত্রী মহাশয়কে বলছি এটা দেখবেন এখানে বিলে বাংলায় যে ভার্সানটা দেওয়া আছে তাতে শুধু ছাত্র কথাটি লেখা আছে, ছাত্রী কথাটি নেই। ইংরাজি ভার্সনটা ঠিকই আছে কারণ ইংরাজিতে স্টুডেন্ট covers both boys students to and girls students. কিন্তু বাংলা ভাষাতে ছাত্রী কথাটি নেই। এটা দেখা দরকার। কারণ আমি শুনছি ছাত্রীদের হোস্টেলও র‍্যাগিং প্রচলিত হয়েছে। এই তো আই আই টি-তে মেয়েদের হোস্টেল সরোজিনি নাইডু হোস্টেল শুনছি র‍্যাগিং হচ্ছে। এটা খুব ডিমিনিং হয়ে যায়। মাননীয় মন্ত্রী মহাশয়কে এটা কারেকশন করার জন্য বলছি। তারপর একটা জিনিস ভাবা দরকার, কোনও ইন্সটিটিউশনে যদি র‍্যাগিং হয় এবং পরে স্টেট গভর্নমেন্টের কমিটি যদি দেখে যে ইন্সটিটিউশনের প্রেসিডেন্ট, প্রিন্সিপ্যাল বা ডাইরেকটার, তারা ঠিকমতন ব্যবস্থা নেননি তাহলে তার বিরুদ্ধে কি ব্যবস্থা নেবেন সেটাও বলা দরকার। এখানে বলা আছে managing committee or governing body of the educational institutions shall take action in accordance with the recommendation, but what about.

ওরা যে আগে ব্যবস্থা নিল না তারজন্য ওদের কোনও শাস্তি বা সেনসার করার কথা ভাবছেন কিনা বলবেন। তার কারণ There must be equal pressure on the authorities as on the students যে তাদের অ্যাট এনি কস্ট এই র‍্যাগিংটা বন্ধ করতে হবে। We will not send our students to be thrown to wolves সেই অল্প বয়সের কথা আমার মনে আছে, অনেকদিন আগেকার স্মৃতি। একটা বীভৎস মানসিকতার মধ্যে দিয়ে, একটা স্কার্ট মানসিকতার মধ্যে দিয়ে যেতে হবে, পরে অবশ্য সেটা হেল্ড হয়ে যায়। অনেকে অবশ্য ছেড়ে চলে যায়, তারা রিকভারি করতে পারে না। আমি জানি অনেক ছেলে এডুকেশনাল ইন্সটিটিউশনে পড়া ছেড়ে দিয়েছে। একটা আতঙ্ক, একটা নাইট মেয়ারিস এক্সপিরিয়েন্স তাদের মধ্যে হয়। যাই হোক, আমি সেসবের আর বর্ণনা দিতে চাই না। ছোট ছেলেরা কলেজে যে ধরনের কাজ করে তার বর্ণনা না দেওয়াই ভাল। তাছাড়া আমি অনেকদিন এইসব রেসিডেন্সিয়াল ইন্সটিটিউশনগুলির খবরও রাখি না। তেমনভাবে। তবে মাঝে মাঝে যা শুনি এবং খবরের কাগজে যা দেখি তা অত্যন্ত ভীতিপ্রদ সে বিষয়ে কোনও সন্দেহ নেই। যাইহোক, আজকে হাউসের শেষ দিনে এইরকম একটা বিল এসেছে যাকে ঐক্যমত হয়ে আমরা পাশ করতে পারি। এই বলে আমার সংশোধনীগুলি গ্রহণ করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানিয়ে শেষ করছি।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী মুর্সোলিন মোল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, র‍্যাগিং-এর বিরুদ্ধে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী মহাশয় যে বিল এনেছেন—আমাদের সারা ভারতবর্ষের শিক্ষার অঙ্গনের সুচিতা যা নষ্ট করছে তার বিরুদ্ধে পশ্চিমবাংলার এই বিল নিশ্চিতভাবে একটা নতুন দিকের নির্দেশ করছে। স্যার, ইউরোপের ভাল এবং খাবাপ দিক নিয়ে রবীন্দ্রনাথ বলেছিলেন, ভাল ইংরেজ বা খারাপ ইংরেজ। আমাদের ভারতীয় সংস্কৃতি এবং মানসিকতার বিরোধী এই র‍্যাগিং। এই র‍্যাগিং আজ বিশ্ববিদলায়, কলেজ ও শিক্ষা প্রতিষ্ঠানগুলি অঙ্গনকে কলুষিত করছে এবং ছাত্রছাত্রীদের মানসিকতাকে কলুষিত করছে। সে দিক থেকে এই বিল নিশ্চিতভাবেই নতুন প্রজন্মকে রক্ষা করবে। আমরা বিগত দুটি দশক ধরে দেখছি যে অত্যাচার বেশি ভাবে বেড়েছে। সৌগতবাবু ঠিকই বলেছেন, আমাদের সময়ে পুরাতন ছাত্রদের নিয়ে, ছাত্রীদের নিয়ে সম্মিলিত হওয়ার ক্ষেত্রে, তাদের সঙ্গে আলাপচারিতার ক্ষেত্রে ঠকানোর মানসিকতা থেকে বন্ধুত্বের দরজা উত্তরণের পথে কিছু কিছু ঠকানোর কাজ শুরু হয়েছিল। পরবর্তীকালে আমাদের সংস্কৃতিতে বিদেশি কু-মানসিকতার অনুপ্রবেশ ঘটেছে। ২০-২২ বছর ধরে আমাদের ভারতীয় সংস্কৃতিতে বিদেশি ইয়াংকি, আমেরিকান এবং ইউরোপিয়ান সংস্কৃতির অনুপ্রবেশ ঘটেছে। তখন থেকে আমাদের নতুন এবং পুরাতন ছাত্রদের সম্পর্কের ক্ষেত্রে যে মানসিকতা গড়ে উঠেছে তাতে সেটা নষ্ট করে দিয়েছে এবং এনষ্ট হওয়ার ক্ষেত্রে শিক্ষা প্রতিষ্ঠা, শিক্ষা অঙ্গনের পরিচালক মন্ডলী, তারাও কেউ কেউ এটাকে আরও খারাপ পথে নিয়ে যাচ্ছেন। আমরা দেখেছি যে, আমাদের পশ্চিমবাংলার যে আই আই টি কলেজ, সেই কলেজের মধ্যে নতুন ছাত্র এলে সেই নতু ছাত্রদের সরু ব্যালকনির উপর দিয়ে মদ খাইয়ে জোর করে তাকে মদের বোতল গুঁজে দিয়ে তাকে হাটতে বলা হয়েছে। এর ফলে ছাত্ররা অনেকে পড়ে মারা যাচ্ছে। আবার গরম জ্বলন্ত বাল্ফ ছাত্রদের হাতে ধরিয়ে দেওয়া হচ্ছে, হাত পুড়ে যাচ্ছে। এই নৃংশ আলাপচারিতার মধ্যে দিয়ে বিদেশি মানসিকতা নতুন তরুন ছাত্র যারা আসছে তাদের মধ্যে গড়ে উঠেছে এবং অকলে বহু ছাত্র ভীত সন্ত্রস্ত হয়ে শিক্ষার অঙ্গন থেকে ফিরে যাচ্ছে। এর বিরুদ্ধে যখন কোনও ছাত্রসংগঠন বা ছাত্র প্রতিনিধিরা প্রতিবাদ করে তারা হ্যান্ড বিল দিচ্ছে, তার বিরুদ্ধে অভিভাবকদের কাছে সচেতন হওয়ার কথা বলছে, তখন তাদের সাসপেন্ড করা হচ্ছে। ১৯৮৮ সালের একটা ঘটনার কথা আমার জানা আছে। তখন আই আই টি কলেজের কিছু ছাত্র, তারা র‍্যাগিংয়ের বিরুদ্ধে হ্যান্ড বিল দিয়ে প্রচার করেছিলেন, হ্যান্ড বিল ছাত্রদের মধ্যে বিলি করছিলেন যে, নতুন ছাত্র যারা আসবে তাদের এইভাবে হেনস্ত করা উচিত হবে না। আমাদের পশ্চিমবাংলায় নিলাজ সরণ, মানসী হিরা, তারা যখন এই হ্যান্ড বিল, বিলি করছিলেন তখন তাদের সাসপেন্ড করেছিলেন আই আই টি-র ডাইরেক্টর। তিনি তাদের বলেছিলেন যে, তোমাদের এই

কাজ করতে দেওয়া হবে না, বিরোধিতা করেছিলেন। কাজেই এই আইন শুধু মাত্র ছাত্ররা যেখানে র‍্যাগিং করছে তার বিরুদ্ধে নয়, শিক্ষা প্রতিষ্ঠানে, শিক্ষা পরিচালক মন্ডলী যারা আছেন, যারা এই নৃসংশ অমানবিক পরিস্থিতি তৈরিতে সহায়তা করছেন, তাদের বিরুদ্ধেও সতর্কীকরণ করা হয়েছে। এই আইন যাতে সঠিকভাবে প্রয়োগ হয় সেটা আমাদের দেখা দরকার। কিছু দিন আগে আমাদের কেন্দ্রীয় সরকারের অধিনস্ত যে সমস্ত সংগঠন আছে, সেগুলি ছাড়াও কলকাতা বিশ্ববিদ্যালয়, বিশ্বভারতী, কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়, এছাড়াও আমাদের যেখানে বিশ্ববিদ্যালয় আছে, তার মধ্যে যে আবাসিক আছে, সেখানে যে রিগিং হয় সেই রিগিংয়ের পরিমাণ অন্যান্য বাইরের রাজ্য থেকে পশ্চিমবাংলায় নিশ্চিতভাবে কম। দুই এক দিন আগে একটা সংবাদ পাঠ করেছিলাম যে, দিল্লির মেয়ে হোস্টেলের সামনে গিয়ে ছেলে হোস্টেলের ছেলেরা উলঙ্গ হয়ে নৃত্য করেছে মদের বোতল নিয়ে। নিশ্চিতভাবে যে সংস্কৃতির ধারক বাহক হননা কেন, যেভাবে নিজেদের আত্মবিশ্বাস দৃঢ় করার কাজে এগিয়ে যান না কেন, আমরা যারা ভারতীয় সংস্কৃতির পরিমন্ডলের মানুষ, তারা কখনই এটাকে সমর্থন করতে পারি না। এটা বন্ধ হওয়া উচিত এবং একে যারা সহায়তা দিচ্ছে তাদের শাস্তি হওয়া উচিত। বি ই কলেজের একটি ছাত্র এভাবে গঙ্গায় পড়ে মারা গেছে আমরা জানি। আমাদের এখানে প্রগতিশীল ছাত্র সংগঠন—এস এফ আই এবং অন্যান্য ছাত্র সংগঠন রয়েছে এবং তারা প্রগতিশীল ছাত্র আন্দোলন সংগঠিত করছে এবং তার ফলে এখানে অন্যান্য রাজ্যের থেকে এই উৎপাতটা কম। কিন্তু বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় এবং কল্যাণী বিশ্ববিদ্যালয়ে র‍্যাগিং-এর চেহারাটা কিরকম ছিল? কিন্তু এখন রাজ্যে ছাত্ররা প্রগতিশীল আন্দোলন সংগঠির করে শিক্ষা এবং সংস্কৃতির পথে এগিয়ে চলেছে এবং তারজন্য এই আইন এখানে কার্যকর ভূমিকা পালন করতে পারবে। সেজন্য আমি এই বিলকে সমর্থন করছি।

**মিঃ স্পিকার ঃ** শ্রী দীপক ঘোষ, শ্রী পঙ্কজ ব্যানার্জি, শ্রী বিপ্লব রায়চৌধুরি আমি আপনাদের বলছি যে, হাউসের মধ্যে এভাবে খাওয়া যায় না (মাননীয় সদস্যদের বসে বসে কিছু খেতে দেখা যাচ্ছিল) এটা কখনই করবেন না।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্যার, আপনার কথা আমাদের মনে থাকবে।

[4-00 — 4-10 p.m]

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের উচ্চ শিক্ষামন্ত্রী দি ওয়েস্ট বেঙ্গল প্রহেবিটেশন অফ র‍্যাগিং ইন এডুকেশনাল ইনস্টিটিউশন বিল, ২০০০ যা হাউসে এনেছেন, এই বিলকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি দু চারটি কথা বলতে চাই। আমরা কাগজে দেখছিলাম যে র‍্যাগিং নামক বর্বরতার শিকার হয়ে একের পর এক ছাত্র

ছাত্রী যখন ক্ষতিগ্রস্ত হচ্ছিল মানসিক এবং শারীরিকভাবে তখন সাধারণ মানুষ বা পশ্চিমবঙ্গের বুদ্ধিজীবী মহলের হাহুতাশ করা ছাড়া কোনও উপায় ছিল না। কিন্তু পশ্চিমবঙ্গের উচ্চ শিক্ষামন্ত্রী র‍্যাগিং-এর বিরুদ্ধে বিল এনে তাদের শাস্তিদানের ব্যবস্থা করেছেন। তারজন্য এই বিলকে আমি নিঃশর্তভাবে সমর্থন করছি। আমি এক্ষেত্রে দু একটি কথা বলব। আমি সত্যসাধনবাবুর সঙ্গে একমত, তামিলনাড়ু সরকার র‍্যাগিং-এর বিরুদ্ধে একটা অর্ডিনেন্স করেছেন। আজকে র‍্যাগিং-এর বিরুদ্ধে পশ্চিমবঙ্গে আইন যেটা হচ্ছে এটা নিয়ে ব্যাপক প্রচার দরকার, প্রচার দরকার যে কেন এই আইনটা করতে হয়েছে। আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব, একটা কমপালশন আনা যায় কিনা যে, প্রতিটি ইনস্টিটিউশনে মেডিক্যাল কলেজ, ইঞ্জিনিয়ারিং কলেজ বা পলিটেকনিক, যে কলেজই হোক না কেন, যাদের হোস্টেল আছে সেখানে র‍্যাগিং-এর বিরুদ্ধে হোর্ডিং করতে হবে. এটা করলে র‍্যাগিং খানিকটা কন্ট্রোল হবে। এটা আজকে অস্বীকার করবার উপায় নেই, টেন্ডটা দেখে বলছি সেটা আর্থ-সামাজিক কারণেই হোক বা বেকারত্বের হতাশার কারণেই হোক, পশ্চিমবঙ্গে শিশু অপরাধীর সংখ্যা প্রচন্ডভাবে বেড়ে গেছে। বিষয়টা নিয়ে ভাবা দরকার। তবে এটা আপনাদের একার ভাববার বিষয় নয়, সামগ্রিকভাবে সবার ভাবনার বিষয় এটা। শিশুদের মধ্যে অপরাধপ্রবণতা বেড়ে যাওয়ার জন্য র‍্যাগিং-এর মধ্যে দিয়ে তারা এসব কাজগুলো করে ফেলছে বলে আমার ধারণা। আমি গত বিধানসভা অধিবেশনেও দুর্গাপুর রিজিওনাল ইঞ্জিনিয়ারিং কলেজের ছাত্রদের সম্পর্কে বক্তব্য রেখেছি। আমি শুধু একটা কথা বলি, আমাদের সবার জানা দরকার যে আমরা খবরের কাগজে যে রিপোর্ট দেখি, তা দেখে খানিকটা সিদ্ধান্ত করতে পারি। কিন্তু বাস্তব আরও কঠিন। আমি জানি দুটি ছেলেকে যারা দুর্গাপুর রিজিওনাল ইঞ্জিনিয়ারিং কলেজে বাধ্য হল পড়া ছেড়ে দিতে। অবাক হয়ে যাবেন স্যার, আমি সত্যি কথা বলছি, এবারে কাউন্সেলিং হয়েছিল, কমপিউটারে দুর্গাপুর রিজিওন্যাল ইঞ্জিনিয়ারিং কলেজে চান্স পেয়েছিল, ছেলের বাবাকে বলছে হাত জোড় করে যে সেখানে পড়তে যাব না। কি রকম র‍্যাগিং হচ্ছে বুঝুন। এই ব্যাপারে সবার এগিয়ে আসা উচিত। শুধু উচ্চশিক্ষা মন্ত্রীর দায়িত্ব নয়, যৌথভাবে এগিয়ে আসতে হবে। সেখানে একটা সেমিনার করা যায় কিনা ভাবার দরকার আছে। যেখানে এই র‍্যাগিং বেশি হচ্ছে সেই সমস্ত ইঞ্জিনিয়ারিং কলেজগুলিতে সেমিনার করে ছাত্র-ছাত্রীদের বোঝানো দরকার, সেখানে শিক্ষক, প্রিন্সিপ্যাল ছাত্র-ছাত্রী সবাই মিলে বসে আলোচনা করা দরকার। শুধু আইন করলেই হবে না। সেখানে যে সাইকোলজিক্যাল দিক আছে সেই জায়গাটা হ্যামার করতে হবে। তা যদি না করতে পারি তাহলে শুধু আইন করলেই হবে না। তবে আইনের ও প্রয়োজন আছে। এই জিনিসটা দেখা দরকার যে সেমিনার করা যায় কিনা ইন্সটিটিউটগুলোতে। আরও একটা জিনিস করা যায়, এটা আপনার আওতার মধ্যে পড়ে কিনা বলবেন। প্রতিটি কলেজের প্রিন্সিপ্যালকে এবং

ম্যানেজিং কমিটির হেডকে এই রকম নির্দেশ দেওয়া যায় কিনা, সেশন শুরু হওয়ার আগে প্রথম দিনে যে রকম নবীন বরণ হয় সেই রকম ইন্সটিটিউটের সমস্ত শিক্ষা কর্মী থেকে শুরু করে ছাত্র-ছাত্রীদের নিয়ে, শিক্ষক প্রিন্সিপ্যাল সকলকে নিয়ে র‍্যাগিং-এর ব্যাপারে একটা আলোচনা সভা করা যায় কিনা। আমার মাথায় এটা আছে আমি এই প্রস্তাবটা দিচ্ছি যে এই মর্মে একটা ডাইরেকশন থাক দরকার, এই ব্যাপারে এই রকম একটা ডাইরেকশন দেওয়া হোক এডুকেশনাল ইন্সটিটিউটগুলোকে। এই ব্যাপারে ভাবার দরকার আছে। এখানে আপনি যে প্রস্তাবের কথা বলেছেন সেটা ভাবার দরকার আছে। এই ক্ষেত্রে ছাত্ররা দরখাস্ত না করলে হবে না, প্রিন্সিপ্যাল নিজে থেকে কিছু করতে পারবেন না। এমন সিচুয়েশন আছে শুনেছি ছাত্রছাত্রীরা এই ব্যাপারে দরখাস্ত করতে ভয় পায়, ভবিষ্যতে এই এডুকেশনাল ইন্সটিটিউশনে পড়তে পারবে না। নিরবিবাদে এই অত্যাচার সহ্য করতে হয়। এই জিনিসটা ভাবার দরকার আছে। সৌগতবাবু যেটা বলেছেন সেটা সঠিকই বলেছেন, শিক্ষা প্রতিষ্ঠানের হেড যদি কোনও ব্যবস্থা না নেন তাহলে কিছু হবে না, আইন এটাই বলছে। এই ব্যাপারে পশ্চিমবঙ্গ বাসীদের পরিষ্কার হওয়া দরকার। এই জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষায় পাশ করে গার্জেন তার ছেলেকে ইঞ্জিনিয়ারিং কলেজে বা মেডিক্যাল কলেজে পড়তে পাঠিয়ে দিয়ে নিশ্চিন্তে বসে থাকতে পারে না, এটা বাস্তব সত্য কথা। আমি আপনাকে আবার বলছি, আইন করলেই হবে না, ইমপ্লিমেন্ট করা দরকার। এই ক্ষেত্রে রাজনীতিমুক্ত হওয়া দরকার। আপনার একটা প্রবণতা আছে। এর মধ্যে এটা না বললেই ভাল হত কিন্তু না বলে পারছি না আপনার একটা ঝোঁক আছে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোক বসানো। আমি উদাহরণ দিয়ে বলছি, ১৯৯৬ সালে ৮৬ জন কংগ্রেসের এম এল এ ছিল, একজন কংগ্রেসের এম এল এ-কে কোনও এডুকেশনাল ইন্সটিটিউশনের দায়িত্ব দিয়েছেন? কোনও কংগ্রেসের সদস্যকে কমিটির মেম্বার করেছেন? এটাই আপনার দৃষ্টিভঙ্গি। আপনার একটা ঝোঁক আছে, অন্যান্য জায়গায় বসান কিন্তু এই রকম মানবিক ব্যাপারে যাতে রাজনীতিমুক্ত হতে পারা যায় সেটা দেখা দরকার। আর একটা ব্যাপার বলবেন, রাজ্য সরকারের কমিটি কিভাবে হবে, কোনও এডুকেশনালিস্টকে নেবেন এই ব্যাপারে কোনও কিছু বলা নেই, ভাযা ভাষা ভাব থেকে গিয়েছে। ইট সুড বি ক্লিয়ার টু আস। এটা আমাদের কাছে পরিষ্কার হওয়া দরকার। আমি আবার বলছি এই বিল সমর্থন যোগ্য, এটা আরও আগে এল ভাল হত তবে বেটার লেট দ্যান নেবার। রাজ্য সরকারের কমিটি কি হবে এই ব্যাপারটা আমাদের কাছে পরিষ্কার করলে খুশি হব, আজকে শেষ দিন একটা ভাল খবর শুনে বাড়ি যেতে পারব। আমি সত্যসাধনবাবুকে বলব, আপনি উদার দৃষ্টিভঙ্গি নিয়ে কমিটি তৈরি করুন যাতে সঠিক সিদ্ধান্ত নিতে পারেন। এই ব্যাপারটা আমাদের ক্লিয়ার হওয়া দরকার। পানিশমেন্টের ব্যাপারে আমি আবার বলছি, এখানে শুধু আহত হচ্ছে না। এই ব্যাপারে

আপনার সঙ্গে আমি আগে আলোচনা করেছি। এমনও হয়েছে, মানসিকভাবে প্রতিবন্ধী হয়ে যাচ্ছে। সে আর কোনওদিন হয়তো পড়াশুনার মধ্যে যেতে পারবে না। আর বি ই কলেজের ছাদ থেকে পড়ে মৃত্যু পর্যন্ত হয়ে যাচ্ছে। এই বিষয়টা আমার নজরে এসেছে বলে আমি এখানে অ্যামেন্ডমেন্ট দিয়েছি। তার পানিশমেন্ট এই ল-এর মধ্যে পড়বে কিনা? কারণ মৃত্যু হলে আই পি সি-র যে ধারা আছে, যেহেতু এডুকেশনাল ইনস্টিটিউশনের মধ্যে ছাত্র আত্মহত্যা করেছে, না তাকে ছাদ থেকে ফেলে দেওয়া হয়েছে, এটা দেখা দরকার। এইভাবে অনেক ছাত্রছাত্রী অকারণে হারিয়ে যাচ্ছে। আপনি দেরি হলেও সঠিকভাবে এই বিলটি এনেছেন। আমি একে সমর্থন করছি। ধন্যবাদ।

**শ্রী হরিপদ বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই, মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী র‌্যাগিংয়ের বিরুদ্ধে যে বিলটি এনেছেন তাকে পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, র‌্যাগিং হয় কেন, এটা নিয়ে একটা আলোচনা হওয়া দরকার। আমার যেটা মনে হয়েছে, এই শেষের বিশ বছরে এই র‌্যাগিংয়ের প্রবণতাটা বেড়েছে। সাম্রাজ্যবাদীরা পৃথিবীর যেখানে যেখানে পুঁজি বিনিয়োগ করেছে, সেই পুঁজিকে পাহারা দেবার জন্য বিভিন্ন মিডিয়ার মাধ্যমে, বিভিন্ন অপসংস্কৃতির মূলক বিষয় পাঠাবার ব্যবস্থা করেছে। এরফলে একটা নতুন পরিস্থিতি তৈরি হয়েছে। শুধু ছাত্রছাত্রীরাই র‌্যাগিংয়ের শিকার হচ্ছে তা নয়। কারগিলের যুদ্ধে একজন সৈনিক তার পায়ে গুলি খেয়ে ছমাস পরে যখন বাড়িতে এল, দরজা দিয়ে উঁকি দিয়ে স্ত্রীর সঙ্গে যখন তার দেখা হল, তখন তার স্ত্রী বললেন, ও তুমি! স্ত্রী তাকে বললেন, দু মিনিট দাঁড়াও সিরিয়ালটা শেষ হোক। এই জায়গাটায় আমরা এর পেছনে সাম্রাজ্যবাদীদের চক্রান্ত আছে, মিডিয়া আমাদের সাংঘাতিকভাবে ক্ষতি করছে। এই বিষয়ে দেশের সংগঠনগুলো সাংস্কৃতিক সংগঠনগুলো প্রতিবাদ করেছে। কিন্তু দিনের পরদিন এই ধরনের অপসংস্কৃতিমূলক যে প্রচার এটা বাড়ছে। ছাত্রছাত্রীদের পড়ানোর বিষয়ে আমরা আগে দেখেছি, মাস্টার মশাইরা ছাত্রছাত্রীদের পড়াতেন বা পড়া দিতেন এবং সেটা তারা আদায় করে নিতেন। এরফলে ছাত্রছাত্রীরা একটু বেশি পড়ত। এখন মাস্টারমশাইরা শুধু ক্লাসে পড়িয়ে চলে যাচ্ছেন। পড়াবার যে বিষয়টি ছিল সেটা ব্যতিক্রম হচ্ছে। সেটা দূর হলে ভাল হয়। মাদকতার বিষয় যেটি বেরিয়ে এসেছে এখানে বক্তাদের মধ্যে, ছাত্ররা এই মাদকতার ব্যবহার শুরু করে দিয়েছে এবং এর পরিমাণটা বেড়েছে। এই বিষয়টি আমি একটু উল্লেখ করতে চাই। এখানে উচ্চশিক্ষা মন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের রাজ্যে যে মাদকতার বিষয় মদের বিষয় যখন বিধানচন্দ্র রায় আমাদের মুখ্যমন্ত্রী ছিলেন, সেই সময়ে আমাদের দেশে সাড়ে সাত মিলি লিটার এবং ৩৮০ মিলিলিটার বোতল ব্যবহার হত, এখন কিন্তু নিপিসে ১৮০ মিলিলিটারের ছোট ছোট বোতল ব্যবহার করা শুরু হয়েছে। ছোট বোতল হওয়ার ফলে এটা ছাত্র ছাত্রীদের

ব্যবহার করতে সুবিধা হয়। এটা আমাদের রাজ্যে আগে ছিল না। ইতিমধ্যেই শুনতে পাচ্ছি বিভিন্ন পাউচের মাধ্যমে অনেক জায়গায় ব্যবহার শুরু হয়েছে। ছোট ছোট পাউচের মাধ্যমে বিলিতি মদ ব্যবহার শুরু হয়, এবং লজেন্সের মাধ্যমেও এর ব্যবহার শুরু হয়, সুতরাং এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই বিষয়গুলো বন্ধ করা যায়। এছাড়া ছাত্রছাত্রীদের সচেতন করার জন্য মিডিয়াগুলোর মাধ্যমে, সংবাদপত্রের মাধ্যমে সেমিনার মাধ্যমে ফাস্ত করে এই বিষয়ে বেশি বেশি করে সচেতন করে তোলা যায় তারজন্য যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি এবং এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী তপন হোড় :** মাননীয় স্পিকার মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল প্রোহিবিশন অফ র‍্যাগিং ইন এডুকেশনাল ইনস্টিটিউশন বিল ২০০০ মাননীয় শিক্ষামন্ত্রী উপস্থিত করছেন এবং সর্ব প্রথম যে এই বিলএই সভায় এসেছে তাকে আমি সর্বতভাবে সমর্থন করছি। সমর্থন করে দুই একটি কথা সভাতে রাখতে চাই। এই র‍্যাগিংয়ের ব্যাপারটা পূর্ব কালেও ছিল, আগ যখন ছিল তখন সিনিয়র ছাত্রছাত্রীরা যারা থাকত তারা জুনিয়র ছাত্র-ছাত্রীদের ওই ইন্সটিটিউশন সম্পর্কে গরগর করে নেবার জন্য—সেই ইনস্টিটিউশনের যে মূলবোধ, যে সংস্কৃতি, যে ঐতিহ্য যে শিক্ষাগত ঐতিহ্য সেটা যাতে বজায় থাকে তারজন্য যারা নতুন আসবে তাদেরকে সিনিয়ররা শিখিয়ে পড়িয়ে নিত। কিন্তু পরবর্তীকালে এটা একটা অন্য জায়গায় চলে গেছে। এবং এই র‍্যাগিংয়ের বিষয়টা হচ্ছে—পুরনো কিছু গুটি কয়েক ছাত্র নতুন ছাত্রদের উপরে অত্যাচার চালায় যে বহু পর্যায়ে তা দুঃখজনক ঘটনা হয়ে দাঁড়ায়। সেইদিক থেকে এই বিলটি ঠিক সময়েই তিনি নিয়ে এসেছেন। বাংলার একটা ঐতিহ্য আছে কিন্তু তবুও দেখছি র‍্যাগিংয়ের ফলেনতুন ছাত্র-ছাত্রীদের উপরে যেভাবে অত্যাচার করা হয় তা খুবই দুঃখজনক। তবুও এইকথা বলতে বাধ্য হচ্ছি যে, পশ্চিমবঙ্গে যে র‍্যাগিং হয়ে থাকে, যদিও সেটা খুবই নিন্দনীয় কিন্তু তবুও বলতে বাধ্য হচ্ছি যে, উত্তরপ্রদেশ, দিল্লি তুলনায় অনেক কম অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে র‍্যাগিং অনেক কম। তবে তারইমধ্যে বহরমপুরে যে ঘটনা ঘটল তা খুবই দুঃখজনক ঘটনা। এসব দমন করবার জন্য এবং রোধ করবার জন্য ঠিক সময়েই বিলটি আনা হয়েছে। তবে যাদের বিরুদ্ধে ২ বছরের কারাদন্ড এবং ৫ হাজার টাকা জরিমানা দেবার কথা বলা হয়েছে তাদেরও একটু সুযোগ দেওয়ার দরকার। র‍্যাগিংয়ের ক্ষেত্রে যেসব ছেলে এসব করতে অভ্যস্ত তাদেরকে কিভাবে সচেতন করা যায় সেই ব্যাপারে সৌগতবাবু যা বলেছেন ঠিকই বলেছেন যে, মিডিয়া, পাবলিক ওপিনিয়ন এসব ক্রিয়েট করা চাই। সরকারি তরফ থেকে এসব করা দরকার যেমন সেমিনার, সাংস্কৃতিক

অনুষ্ঠান এসবের মাধ্যমে সচেতন করা দরকার। র‍্যাগিং যারা করে তারাও ভাল ছেলে, কেউ মেডিক্যাল কলেজ পড়ছে, কেউ ইঞ্জিনিয়ারিং পড়ছে এই ধরনের সব ছেলে-মেয়ে, এরফলে তাদের এই মূল্যবান জীবন বিঘ্নিত হয়ে যায়। র‍্যাগিং করার ফরে তাদের সেই মূল্যবান জীবন নষ্ট হয়ে যায়। র‍্যাগিংয়ের থেকে তারা যাতে বিরত থাকে সেই সচেতনতা তাদের মধ্যে আনতে হবে। এই প্রসঙ্গে মাননীয় বিধায়ক হরিপদবাবু যেটা বললে যে, এই র‍্যাগিংয়ের পেছনে উৎসাহ দেওয়ার ব্যাপারে মিডিয়ার একটা বড় অংশ আছে। আজ ভোগবাদি সমাজব্যবস্থা যে জায়গায় চলে গেছে, একটা বিকৃতমনা অদ্ভুত পরিস্থিতি ছাত্রদের মধ্যে দেখা যাচ্ছে না তা নয়, তার জন্য যে ব্যবস্থা আমাদের নেওয়া দরকার সেই প্রচারের জায়গায় যাওয়া দরকার, আমি বিশ্বভারতীতে দেখেছি, বিভিন জায়গায় দেখেছি, আই আই টি-তে দেখেছি, বিভিন্ন জায়গায় দেখা যাচ্ছে এতে ছাত্রদের মধ্যে বিকৃত মনের মনোভাব। এখানে মাদকদ্রব্য শুধু তাই নয়, বিভিন্ন ঔষধের দোকানে যে মাদক তারা নিয়ে থাকেন, সেগুলি ক্ষতিকর জায়গায় চলে যায়, সেটা নিয়ে তারা কেউ সুস্থ্য থাকে না। বিশ্বভারতী হয়ত কেউ ভর্তি হল সেখানে যদি এই ঘটনা ঘটে, এটা হচ্ছে রবীন্দ্রনাথের পীঠস্থান এবং পৃথিবীর অনেক সংস্কৃতির মিলনকেন্দ্র, সেখানে যদি কেউ র‍্যাগিং করে তাহলে সেই জায়গাটা দেখতে হবে। কোথায় কি ঘটছে সেই জায়গাটা নিয়ে আলোচনায় তুলে আনার দরকার আছে। তাই বলব, আজকে যে বিল এখানে এসেছে এটায় সহমতের মধ্যে উপস্থাপন হলেও আমি বলব এটা দৃঢ় ব্যবস্থা নেওয়ার আগে সেগুলি বিশেষভাবে করা দরকার সেমিনার করা এবং ইলেক্ট্রনিক মিডিয়াকে ব্যবহার করা টি ভি হোক রেডিও হোক তাকে আরও বেশি করে ব্যবহার করে প্রচারের দিকে টেনে নিয়ে যেতে হবে। ছাত্রদের মধ্যে আজকে হতাশার ভার দেখা দিচ্ছে এর প্রধান কারণ হচ্ছে বেকারত্ব। এই শিক্ষাদীক্ষার পরে চাকরি হবে কিনা সন্দেহ কাজেই এতেও একটা বিকৃতমানসিকতা দেখা যায়। সেই জায়গায় দাঁড়িয়ে আপনাদের দায়িত্বটা অস্বীকার করতে পারেন না। আমি এই বিলকে সমর্থন করছি সমর্থন করে বলব অন্যান্য রাজ্যে এটা বেশি হয়, আমাদের রাজ্যে কম হয়, তাসত্ত্বেও এই বিষয়টির প্রতি লক্ষ্য রেখে আপনি ব্যবস্থা নেবেন, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী অধ্যাপক চক্রবর্তী দি ওয়েস্ট বেঙ্গল প্রহিবিশন অফ র‍্যাগিং ইন এডুকেশনাল ইন্সটিটিউশনস বিল ২০০০ যেটা এনেছেন এটা আমি সমর্থন করে আমার বক্তব্য রাখছি। যদিও আপনার সাবজেক্ট অফ রিজিনস এ যেটা বলেছেন It has come to the notice of the State Government that in different educational institutions ragging prac-

used by a section of students is causing unwarranted and unwanted sufferings

আপনারা পশ্চিমবঙ্গের সরকারের আছেন ৭৭ সাল থেকে এক টাকা ২৩ বছর ধরে, আপনি যে বিল এখানে এনেছেন, এটা নিশ্চয় আমরা অনুমোদন দেব, আমি যে বিষয়ে বলব এখানে এটা আসতে দীর্ঘ বিলম্ব হয়েছে যে, কাজটা আগেই হওয়া উচিত ছিল। ইংরাজিতে একটা কথা আছে stich in time saves nine. অনেক দিন আগেই এই বিল আনা উচিত ছিল। আপনি যদি প্রসিডিংস দেখেন তাহলে দেখবেন ৯৬ সালে যখন নির্বাচিত হয়ে এলাম আসার পরে আমি যে প্রথম মেনশনটা করেছিলাম মাননীয় অধ্যক্ষ মহাশয়কে, আমার প্রথম মেনশনটা ছিল র‍্যাগিং নিয়ে, কারণ আমি নিজে একজন ভিকটিম। মাননীয় মন্ত্রী লোকে মুখে শুনে লোকের কাছ থেকে জেনেছেন। আমি বি এস সি পাস করার পর একটা ইঞ্জিনিয়ারিং ইন্সটিটিউট-এ গ্র্যাজুয়েশনের জন্য ৪ বছর পড়াশুনা করেছি। আমি সেখানে দেখেছি র‍্যাগিং-এর নমুনা তার ভয়াবহতা। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি, অনেক ছাত্র র‍্যাগিং-রে ভয়ে শিক্ষা প্রতিষ্ঠান থেকে চলে গেছে। যেমন কি প্রতিটি শিক্ষাবর্ষের প্রথম এক মাসে প্রতিদিন রাত্রে ভাবতাম কাল পালিয়ে যাব। যে পরিমাণ অত্যাচার যে পরিমাণ হিউমিলিয়েশন যেটা একজন নবাগত ছাত্রকে করা হয় সেটা ভাষায় বলতে পারছি না। মাননীয় সদস্য তপন হোড় যেটা বলছেন, আর্থ সামাজিক এবং ব্যাপার এটা, ব্রিটিশ যখন শিক্ষা ব্যবস্থা পরিচালিত করে তখন তাদের একটা ধারণা ছিল টু মেক এ বয় স্মার্ট টু মেক এ বয়েজ স্মার্ট নতুন পরিবেশে এসে সে যাতে মানিয়ে নিতে পারে সেইজন্য এই র‍্যাগিং করা দরকার। আমি যখন সেকেন্ড ইয়ার, থার্ড ইয়ার বা ফোর্থ ইয়ারে গেছি, তখন সিনিয়রদের বিভিন্নভাবে জিজ্ঞাসা করেছি কেন এটা করছেন। তাদের ধারণা এটা একটা ট্রাডিশন চলে আসছে। প্রথম ইয়ারে আমি র‍্যাগড হয়েছিলাম। আমরাও র‍্যাগিং করে সেটা মিটিয়ে নিয়েছি। কিন্তু এর মূল উৎস বিন্দু খুঁজতে গিয়ে দেখেছি, সেই ভ্রান্ত বিকৃত ব্রিটিশ কালচারকে কাঁধে বহন করে নিয়ে যাওয়ার প্রবণতার ফলে এই র‍্যাগিং চলে। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়েরর কাছে আমি দু-চারটি উদাহরণ দিতে চাই। কলেজে আমাদের যে কমিউনিটি হল ছিল সেটা এই হাউসের চাইতে অনেক বেশি লম্বা। আমাকে একটা নয়-পয়সা দিয়ে বলা হল তুমি এই ঘরটা মাপো এবং প্রত্যেকবার তুমি নয় পয়সাটা রাখবে, আবার উঠবে, আবার বসবে। প্রায় ১৫০ ফুট লম্বা ঘরটা আমাকে মাপতে বলা হয়েছিল। স্বভাবতই বুঝতে পারছেন খানিকটা গিয়েই আমি অচেতন হয়ে পড়েছিলাম। তারপরে ফাস্ট এইড নিয়ে পরের দিনে আপার শিক্ষাক্রমে যোগদান করি। ডিসেম্বর মাস রাত ১২টায় নতুন ছাত্রটি ঘুমিয়ে আছে, তাকে বেডকভার শুধু ট্যাপকলে ধরা হবে, ট্যাপ দিতে তাকে আগাগোড়া ভিজিয়ে দেওয়া হবে ইনক্লুডিং দি পিলো, বালিশ শুদ্ধু তাকে ভিজিয়ে আবার খাটের উপরে শুইয়ে

দেওয়া হবে। দুজন সিনিয়র সারা রাত বসে লক্ষ্য রাখবেন যাতে সে গা মুছতে না পারে। ভিজে বিছানায় সারা রাত কাটাতে সে বাধ্য হবে। আরেকটি ঘটনা হচ্ছে দুপুরবেলায় সিনিয়ররা লাঞ্চ করবেন, আপনাকে হাত স্ট্রেচ করে বসে থাকতে হবে। তারা খেয়ে ছিবড়ে ফেলবে সেটা হাতে ধরে রাখতে হবে। সিনিয়রদের খাওয়া হলে আপনি সেটা ফেলে হাত ধুয়ে আসবেন। আমাদের ওখানে ড্রাই ডক বলে একটা বস্তু ছিল, জাহাজ যখন খারাপ হয়ে যায় তখন রিপেয়ারের জন্য যেখানে তোলা হয় সেটাকে ড্রাই ডক বলে, সেটা কিন্তু ব্যান্ট। সেখানে বস্তায় বেঁধে গড়িয়ে দেওয়া হবে, যতক্ষণ না সে গিয়ে জলে পড়ছে। জলে পড়ে সে যখন বেশ খানিকটা হাবুডুবু খাচ্ছে, বেশ খানিকটা জল গিলে ফেলেছেন তখন সিনিয়ররা গিয়ে অতি স্ফীত বদনে সেখানে থেকে তুলে নিয়ে গিয়ে আপনার ঘরে পৌঁছে দেবে। যে কোনও এডুকেশন টেকনিক্যাল ইনস্টিটিউশন, সে ছেলেই হোক বা মেয়েই হোক, যেখানে ছাত্রাবাস বা ছাত্রীবাস আছে—আমার ঘরের কাছে যাদবপুর বিশ্ববিদ্যালয়ের ছাত্রাবাস যখন সেখানে নানান সেমিনারে আমরা অংশগ্রহণ করতে যায়, নানান ঘটনার পরিপ্রেক্ষিতে আমরা যায়, সেখানকার ছাত্র-ছাত্রীরা আমাদের কাছে কমপ্লেন করে যখন, তখন আমার খুব পরিষ্কারভাবে ফুটে উঠে আমার ছাত্র জীবনের সেই অন্ধকারময় ঘটনাগুলো কথা। বিশে, করে প্রথম একটা বছর। প্রথম একটি বছরে নির্দয়ভাবে, অমানুষিকভাবে অশ্লীলভাবে ছেলে-মেয়েদের উপরে এই দৈহিক এবং মানসিক নির্যাতন চালানো হয়। গুজরাটে একটি ছাত্রী, খুব সম্ভবত তার নাম মীনা সাহা, সে মেডিক্যাল কলেজে ভর্তি হয়েছিল, সেখানে অত্যাচার সহ্য করতে না পেরে—দুঃখের কথা মহিলারাই তার উপরে অত্যাচার করেছিল সে তিনতলার ছাদ থেকে লাফিয়ে পরে আত্মহত্যা করেছিল। দিল্লি বিশ্ববিদ্যালয়ে মহিলা ক্যাম্পাসে ঠিক এইরকম একটি ঘটনা ঘটেছিল, সেই মেয়েটির নাম শীলা দিক্ষিত। একজন রাজনৈতিক লোকের নামের সঙ্গে তার নামের মিল আছে বলে আমার নামটা মনে আছে, সেও দিল্লি বিশ্ববিদ্যালয়ের ক্যাম্পাসে আত্মহত্যা করতে বাধ্য হয়েছিল। কাজেই আপনি যে আইন এনেছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। তবে অনেক আগেই, এই আইন আনা উচিত ছিল। গোটা ভারতবর্ষের ছাত্রাবাস এবং ছাত্রীবাসগুলো এই দোষে দুষ্ঠ। যাই হোক আমাদের রাজ্য সম্পর্কেই চিন্তা-ভাবনা করার দরকার আছে এবং আপনি সেটা প্রয়োগ করেছেন। আগামীদিনের ভবিষৎ প্রজন্ম, যারা ছাত্রাবাস বা ছাত্রীবাসে থাকতে বাধ্য হবে, বিশেষ করে যার টেকনিক্যাল এডুকেশন ইন্সটিটিউশনে ভর্তি হবে তাদের কাছে এই আইনটা সুদূর প্রসারি এফেক্ট হবে এবং অত্যাচারের যে বল্গাহীন ব্যবস্থা সেটা বন্ধ হবে। কিন্তু সমস্যা হল গার্জেন বা স্টুডেন্টসকে অভিযোগ জানাতে হবে, কিন্তু সুয়োমোটে একটা ব্যবস্থা রাখলে ভালহয়। অনেক সময় ছাত্ররা ভয়ে করে না। তাই সুয়োমোটো ব্যবস্থাটা যদি আপনি এর মধ্যে ইনক্লুড করতে পারেন,

ইনকর্পোরেট করতে পারেন তাহলে ভাল হবে।

**মিঃ স্পিকার ঃ** আমি এখন আধঘন্টা সময় বাড়িয়ে দিলাম। মিঃ সত্যসাধন চক্রবর্তী মহাশয় আপনি এবার বলুন।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আজকে এই আলোচনায় মাননীয় সদস্যরা অংশগ্রহণ করেছেন এবং সকলে এই বিলটাকে সমর্থন করেছেন বলে আমি সকলকে আন্তরিক ধন্যবাদ জানাই। আমি মনে করি আমাদের আইনসভার ইতিহাসে যতগুলি উল্লেখযোগ্য বিল আমরা পাশ করেছি, এটা হবে পাশ করার পরে তার অন্যতম। কারণ সকল মাননীয় সদস্য এটাকে সমর্থন করেছেন এবং এই হাউসের সবাই এটাকে গ্রহণ করবেন বলে আমি এটা ধরে নিতে পারি এবং আমি মনে করি এই যে আপনারা পদক্ষেপ নিয়েছেন, আমাদের মাননীয় সদস্য বলেছেন এবং মাননীয় পঙ্কজবাবু বক্তব্য শুনছিলাম, তার নিজস্ব অভিজ্ঞতা থেকে অত্যন্ত খোলাখুলিভাবে বলেছেন। আমি মন্ত্রী হওয়ার আগে কিছু কিছু শুনেছি, কিন্তু মন্ত্রী হওয়ার পরে আমি ব্যক্তিগতভাবে এগুলি জেনেছি এবং অনেক জায়গায় আমি নিজেও গেছি। যারা র‍্যাগড হয়েছেন তাদের কাছ থেকে শুনেছি, অভিভাবকদের কাছ থেকে শুনেছি। অনেক অভিযোগ আমার দপ্তরে এসেছে। স্বভাবতই অনেক মাননীয় সদস্য বিশে, করে পঙ্কজবাবু, সঞ্জীবকুমার দাস মহাশয় বলেছেন যে, এত দেরি হল কেন। তিনি বলেছেন বেটার লেট দ্যান নেভার, ঠিকই গোড়া থেকে কতগুলি পদক্ষেপ আমরা নিয়েছি, আমাদের দপ্তর থেকে আমি এটুকু বলতে পারি যে, আমি ব্যক্তিগতভাবে উদ্যোগ নিয়েছি। বি ই কলেজের হোস্টেলগুলিকে যখন আমরা আলাদা করার চেষ্টা করলাম, তখন অনেক প্রতিবাদ আপত্তি হল—মাননীয় সদস্য তাপস রায় এখানে আছেন, উনি জানেন এবং ওরাও পরবর্তীকালে সমর্থন করেছেন। আমরা শক্তহাতে ব্যাপারটাকে ধরে খানিকটা সমাধান করতে পেরেছিলাম। আপনারা জানেন ১৯৯১ সালে আমি মন্ত্রী হওয়ার পরে প্রথম যে ঘটনা ঘটল সেটা হচ্ছে খড়গপুরে এবং সেটা মারাত্মক ঘটনা এবং কাগজে বিবৃতি দিয়েছিলাম, আমাদের মুখ্যমন্ত্রী বলেছিলেন—খড়গপুরে তৎকালীন ডিরেকটার যেটা সৌগতবাবু বলেছেন রাজ্য সরকারের এক্তিয়ার ওটা নয়, এইসব বলার চেষ্টা করেছিলেন। আমরা পরিষ্কার বলেছিলাম যে আমার রাজ্যে কোনও ঘটনা ঘটলে আমার বোর্ড আছে এবং প্রয়োজনবোধে কঠোর ব্যবস্থা আমরা গ্রহণ করব—যদি কোনও ইন্সটিটিউট তারা ব্যবস্থা গ্রহণ না করে। যাইহোক এরপর কতগুলি আপত্তি হয়। এরপর পরবর্তী সময়ে মাননীয় সদস্য সঞ্জীবকুমার দাশ মহাশয় যেটা বললেন অন্য রাজ্য থেকে আসা দুর্গাপুরে তারা কর্ণাটক থেকে এসেছিল, তাদের উপর মারাত্মক অত্যাচার করা হয়। আমি দুর্গাপুরে যাই এবং যাওয়ার

পরে সমস্ত তথ্য সংগ্রহ করি, তার আগেই নির্দেশ দিই যে, এনকোয়ারি করে শাস্তির বন্দোবস্ত করতে হবে। যারা র‍্যাগিং করেছিল তারাও কিন্তু কর্ণাটকের ছাত্র। স্যার, আপনার মাধ্যমে জানাই যে, দুর্গাপুর রিজিওনাল ইঞ্জিনিয়ারিং কলেজে যে ছেলেরা আসে, তারাও কিন্তু কর্ণাটকের ছাত্র এবং যে ছেলেগুলি র‍্যাগিং করেছিল তাদের এক্সপেল করে দেওয়া হয়। যে দুটো ছাত্র র‍্যাগড হয়েছিল, তারা পড়াশোনা ছেড়ে দিয়ে তাদের রাজ্যে চলে যায়। আর যাদের এক্সপেল করে দেওয়া হয় তাদের পক্ষ অনেক রকম আবেদন নিবেদন আরম্ভ হয়ে যায় এবং এই রকম অত্যাচার করার পরেও তাদের পক্ষ নিয়ে অনেক দায়িত্বশীল মানুষ থাকেন। আমি তাদের জিজ্ঞাসা করেছিলাম যারা র‍্যাগিং করল তাদের ভবিষ্যৎ নিয়ে আপনারা এত চিন্তিত, কিন্তু যারা র‍্যাগড হওয়ার ফলে ইনস্টিটিউশন ছেড়ে চলে গেল তাদের কথা চিন্তা করছেন না? কোনওরকম কিছু না শুনে ওই যে এক্সপালশন সেটাকে আমরা বহাল রাখছি। গত বছর ইঞ্জিনিয়ারিং গত বছর জলপাইগুড়ি ইঞ্জিনিয়ারিং কলেজে এই রকম র‍্যাগিং এর ঘটনা ঘটে। এবং ঘটনা ঘটার পর আপনারা জানেন যেটা সৌগতবাবু এবং অন্যান্যরা বলেছেন ইনস্টিটিউটের ভেতর যেহেতু সিনিয়র ছাত্র তারা একটা চাপ সৃষ্টি করে কর্তৃপক্ষের উপর যাতে নাম কা ওয়াস্তে একটা এনকোয়ারি করে তারা পার পেয়ে যেতে পারে। আপনাদের শুনে ভাল লাগবে যে সেখানে মন্ত্রী হিসাবে আমি অধ্যক্ষ মহাশয়কে বলে পাঠিয়েছি যে, যদি সঠিক তদন্ত না হয় এবং দোষী সাজা না পায়, মনে রাখবেন এটা একটা সরকারি কলেজ তাহলে কিন্তু আপনারা যারা আছেন তারাও কিন্তু রেহাই পাবেন না। এনকোয়ারি করার পর তিনটে ছাত্রকে এক্সপেল করা হয়। ১২ জন ছাত্রকে তিন হাজার টাকা পর্যন্ত জরিমানা করা হয়েছে। সুতরাং আমরা কিন্তু ব্যবস্থা নিচ্ছি। আপনারা বলবেন এতদিন পর এই বিলটা কেন? আমরা এটা দেখতে পাচ্ছি যেটা মাননীয় সদস্য সৌগতবাবু বলেছেন যে এই প্রবণতা রোখার জন্য অনেক অভিভাবক মামলা করেন, তারা পুলিশের কাছে যান। তারা সাহসী পদক্ষেপ নেন। আমাদের উপর নির্ভর করেন না। এফ আই আর করেন। জলপাইগুড়িতে করেছেন। তারা করতে পেরেছিলেন, তাদের ভেতর একজন উচ্চ পদস্থ কর্মচারী ছিলেন বলে তারা করতে পেরেছিলেন কিন্তু একটা আইন যদি না থাকে তাহলে পুলিশের কাছে গেল, আইনগত শাস্তির বন্দোবস্ত, বিচারকের কাছে গেলে সেজন্য আমরা এটা ভেবে দেখলাম যে আমাদের এই পদক্ষেপগুলোর সঙ্গে সঙ্গে, আপনারা যেটা বলেছেন এটা নিয়ে প্রচার করলে, প্রত্যেকটা ইনস্টিটিউশনে প্রত্যেক বছর একটা কমিটি করে দেওয়া হয়েছে, টিচারদের দিয়ে। তারা কিন্তু ছাত্রদের ভেতর এই প্রচারটা করেন এবং কমিটিতে শিক্ষক যারা থাকেন তাদের দায়িত্ব দেওয়া হয়েছে যে দরকার হলে সারা রাত পাহারা দেবেন। অনেক ক্ষেত্রে পাহারা দেওয়া হয়েছে। কিন্তু তাসত্ত্বে আপনারা জানেন যে হোস্টেলগুলো বিস্তৃত থাকে অনেক সময়ে কি ঘটছে কোথায় ঘটছে এটা

বুঝতে পারা যায় না। ওরা এত নিপুণ ভাবে করে বোঝাই যায় না। প্রথম বর্ষের ছাত্ররা সাধারণত নতুন পরিবেশে ভীত থাকে। আমরা ব্যবস্থা নিচ্ছি, আমরা যে শাস্তিগুলো দিচ্ছি আপনাদের কাছে বললাম। আজকে প্রয়োজন অনুভূত হচ্ছে, সেইজন্য আরও ইঞ্জিনিয়ারিং কলেজ আমরা করছি, একটা টেকনোলজি ইউনিভার্সিটি আমরা করছে যেখানে আন্ডার গ্র্যাজুয়েট কোর্স থাকবে যেটার বিল আমরা তৈরি করছি। ল ডিপার্টমেন্ট আমাদের ছাড়পত্র দিয়েছে। আমরা ক্যাবিনেট করে এর পর জুন মাসে আমরা সেই বিল আপনাদের সামনে উপস্থিত করব। অর্থাৎ আমাদের রাজ্যে ইঞ্জিনিয়ারিং ম্যানেজমেন্ট এবং প্রফেসনাল কোর্সেস সেগুলোকে আমরা আরও বাড়িয়ে যাচ্ছি। আগামী দিনে আরও বাড়িয়ে যাব। যুগের প্রয়োজনে আরও হোস্টেল হবে। আরও ছাত্র থাকবে। ফলে আমরা চাই এর থেকে আমরা চাই এখন থেকে প্রস্তুতি নিতে পারি। সমস্ত মাননীয় সদস্যই বলেছেন যে এটা একটা বীভৎস ব্যাপার। অনেক ক্ষেত্রে ছাত্ররা আত্মহত্যা করছে। তো সেটা কাগজে বেরোচ্ছে। কিন্তু ইনস্টিটিউশন ছেড়ে গিয়ে মানসিক ভারসাম্য হারিয়ে ফেলে একটা ব্রিলিয়ান্ট ছেলে জয়েন্ট এন্ট্রাস পরীক্ষা দিয়েছে। উপরের দিকে রেজাল্ট করেছে বাবা মা পাঠিয়েছে যে, সে পড়াশোনা করে সমাজে উঁচু জায়গায় যাবে, প্রতিষ্ঠিত হবে। সে পড়াশোনা ছেড়ে দিয়েছে, এইরকম ঘটনাও ঘটছে। অথবা মানসিক ভারসাম্য হারিয়ে সে অন্য কলেজে ভর্তি হয়েছে। তারপর তাদের পড়াশোনার যে উদ্যোগ সেটা নষ্ট হয়ে গেছে এবং যারা এই কাজগুলো করেন তারা পার পেয়ে যান। তারা সংগঠিতভাবে বর্বর মানসিক অত্যাচার করেন। আরও দুঃখের ব্যাপার হচ্ছে আমাদের সমাজের শিক্ষিত মানুষের এক অংশ মানুষ তারা মনে করেন এটা অনেক পরিমাণে গ্রহণযোগ্য। অনেক ব্যাপারেই তারা চিন্তা-ভাবনা না করেই পাশ্চাত্য দেশের কালচার, রীতিনীতিকে অনুসরণ করে মনে করেন আধুনিক হওয়ার বোধ হয় এটা একটা উপায়। সেখানে খানিকটা স্বীকৃতি দেখা যায়। আমরা ইঞ্জিনিয়ারিং কলেজের অনেক ছেলেমেয়েদের সাথে কথা বলেছি, আমরা অবাক হয়ে দেখেছি তারা মনে করেন ছেলেমেয়েদের স্মার্ট করার জন্য এটা করার দরকার। আমি আপনারদের এই আশ্বাস দিচ্ছি আমরা ইতিমধ্যেই একটা অ্যান্টি-র‍্যাগিং কমিটি করছি, সমস্ত জিনিসটা খতিয়ে দেখে তারা রিপোর্ট দেবেন। এর আগে আমাদের বিশ্ববিদ্যালয়গুলির কাছে ইউ জি সি থেকে সার্কুলার এসেছে বলা হয়েছে যে এই ইনস্টিটিউশনগুলিকে র‍্যাগিংয়ের বিরুদ্ধে প্রচার করার জন্য। আমরা দুটি কাজ করেছি, এই আইনটা যাতে পাশ হয়, ইমপ্লিমেন্ট হয় সৌগতবাবু কমিটির কথা বলেছেন, কমিটিতে আমরা এমন মানুষকে নেব যারা এই ব্যাপারটা বোঝেন। তারা খতিয়ে দেখবেন এবং যথাযোগ্য পদক্ষেপ নেবেন। এই কমিটিতে অন্য কোনও লোককে নেওয়ার কথাই আসে না, অন্য কোনও কনসিডারেশনের ব্যাপারে আসে না। আমরা যখন আইন করছি আমরা চাইব এটা সম্পূর্ণ নিরপেক্ষ ভাবে শুধুমাত্র ছাত্রদের দিকে

তাকিয়ে আমরা এই কমিটি গঠন করব। কমিটি হওয়ার পর আমরা এখানে ঘোষণা করব বাজেট বক্তব্যে বা অন্য কোনও সময়ে যে কাদের নিয়ে করেছি, কি উদ্দেশ্য। আমার মনে হয় তখন মাননীয় সদস্যদের আর কোনও অভিযোগ এ ব্যাপারে থাকবে না। আমাদের উদ্দেশ্য, লক্ষ্য এক, এ ব্যাপারে দ্বিমত নেই। মাননীয় সদস্য যেটা বলেছেন সেটা আমরা করব। ব্যাপক প্রচার আমরা করব। এই ইনস্টিটিউশনগুলিতে ব্যাপক প্রচার সেটা আমরা পরে ওয়ার্কশপ করে সেখানে বাইরের লোক নিয়ে আসব এবং ছাত্রছাত্রীরা থাকবে। আরেকটা কথা মনে রাখতে হবে যারা এই সব কাজ লিপ্ত তারা ভাল ছেলেমেয়ে, তারা ভবিষ্যতে একটা উঁচু জায়গাতে যাবে—আমরা এই বিলে কখনই ক্রিমিনালদের সঙ্গে এদেরকে এক করে ফেলি নি এদেরকে ছাত্র হিসাবে আমরা দেখতে চাইছি। অর্থাৎ ক্রিমিনালরা তারা ক্রাইম করে এবং যে উদ্দেশ্য তারা করে আমরা একই ভাবে দেখি না, তার কারণ এই র‍্যাগিংয়ের বিভিন্ন পর্যায় আছে, সে দিক থেকে সমস্ত ব্যাপারটা আমাদের সাবধান হতে হবে। এক দিকে আমাদের প্রচন্ড কঠোর হতে হবে, যারা এই কাজকে উচ্চপর্যায়ে নিয়ে যায়, অত্যাচারকে বিভিন্ন পর্যায়ে নিয়ে যায় তাদের সাথে এক রকম, আবার অনেকে সবটা না বুঝে এর সহেগ জড়িয়ে পড়ে, তাদের বয়সের কথা চিন্তা করে আমাদের ভাবতে হবে। আমরা আইনের উপর যেমন জোর দিচ্ছি তেমনি প্রচারের উপরেও জোর দেব, যেটা মাননীয় সদস্যরা বলেছেন। দরকার হলে আমরা পোস্টার দিয়ে এর স্বপক্ষে বলব, এর ভয়াবহতা সম্পর্কে প্রচার করব। এই দুটো জিনিস আমরা এক সঙ্গে করব, কাজেই আগামী দিনে ইট ইজ এলিয়েন্ট টু আওয়ার কালচার, আমাদের ভারতবর্ষের কালচারের সঙ্গে এর কোনও মিল নেই। আপনারা অনেকেই জানেন এটার উদ্ভব কিভাবে হয়, অনেকে ইংরাজি ছবি দেখেছেন যে হাউ গ্রীন ওয়াজ দা ভ্যালি সমাজের উচ্চস্তরে যারা আছেন তাদের ছেলেমেয়েরা যেখানে পড়তে যাচ্ছে সেখানে তাদের র‍্যাগিং করে তাড়িয়ে দিচ্ছি। আপনারা দেখবেন এই র‍্যাগিংয়ের শিকার হয় সমাজের দুর্বল শ্রেণী থেকে যারা আসে।

[4-40 — 4-51 p.m.]

সব সময় তা নয়। অনেক ক্ষেত্রে দেখা গেছে এটা করা হয় একটা কারণে সেটা হচ্ছে যারা নিজেরা মনে করে আমরা একটা উঁচু পর্যায়ের স্কুল, ইত্যাদি থেকে এসেছি—আমরা ব্যাখ্যা করে দেখেছি বিভিন্ন জিনিসের মাধ্য কাজ করে। যার জন্য আমরা একটা কমিটি করে দিয়েছি। তারা বিশয়গুলো দেখবে। তারা বিভিন্ন জায়গায় গিয়ে এর কারণ কি, কারা কারা ইনভলভ কি করে হচ্ছে, ইত্যাদি বিযয় দেখবে। যতদুর প্রচার করবার আমরা করব। তার ফাইনাল রিপোর্ট পাবার পর এই কমিটি করব। কাজেই আজকে শিক্ষা ব্যবস্থার মধ্যে এই যে কলঙ্ক, তাকে মুক্ত করতে হবে। এবং

আপনারা জানেন এলাহাবাদ এগ্রিকালচার ইনস্টিটিউট-এ আত্মহত্যা করতে হয়েছে, রামদাস কলেজ, দিল্লিতে আত্মহত্যা করতে হয়েছে, তামিলনাড়ুর হস্টেলে একজনকে খুন করে মাঠে ফেলে দিয়েছে। পুলিশ কেস হয়েছে। সময়ে সময়ে এটা হচ্ছে। তাছাড়া সামগ্রিকভাবে যেটা করা হয় সেটা হচ্ছে ছাত্রটি ভর্তি হওয়ার এক মাস থেকে তিন মাস পর্যন্ত এই র‍্যাগিং চলে। মাননীয় সদস্য এব্যাপারে যতগুলো সুপারিশ রেখেছেন আমি লিখে নিয়েছি। আমরা এই প্রচারটা চালাবো। আইনটাকে কঠোরভাবে প্রয়োগ করব এবং করে আমাদের পশ্চিমবাংলা থেকে র‍্যাগিং-এর কলঙ্ক মুছে ফেলব। আমি বিস্তৃত বিবরণে যাচ্ছি না, আমার কাছে দিয়েছেন। কিন্তু সেগুলো আমি একজন শিক্ষক হিসাবে বলতে পারব না। খুবই অমানুষিক কাজ হয়। অশ্লীল বললে সবটা বলা হবে না। এই কলঙ্ক থেকে আমারে শিক্ষা ব্যবস্থাকে মুক্ত করতে হবে। এব্যাপারে যারা আলোচনায় অংশগ্রহণ করেছেন এবং সমর্থন জানিয়েছেন সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ, সবাইকে আমি ধন্যবাদ জানাচ্ছি। আশাকরি আপনারা এই বিলকে গ্রহণ করবেন। আপাতত বিলটা এই রকম করলাম কিন্তু যদি দেখা যায় এর কোনও দুর্বলতার রয়ে গেছে, একে আরও শক্তিশালি করা দরকার, তাহলে এই নতুন একাডেমিক সেশন এটা আমরা দেখব, এই বিল পাশ হওয়ার ফলে ব্যবস্থা নিয়ে জুলাই-আগস্টে যদি র‍্যাগিং বন্ধ হওয়ার খবর না আসে তাহলে মাননীয় সৌগতবাবু যেটা বলেছেন, আমরা আরও কঠোর পদক্ষেপ নেব। এই বলে সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Satya Sadhan Chakraborty that the West Bengal Prohibition of Ragging in Educational Institutions Bill, 2000 be taken into consideration was then put and agreed to.

**Clause 1**

The question that Clause 1 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 2**

There are two amendments of Shri Saugata Roy and Shri Sanjib Kumar Das (Amendment 1 and 2)

The amendment of Shri Sanjib Kumar Das (Amendment No. 2) is out of order. I now request Shri Saugata Roy to move his amendment.

**Shri Saugata Roy :** I beg to move that in Clause 2, sub-clause

(4) (a) after the word 'hurt' the words 'or even deqth'.

**শ্রী. সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অ্যামেন্ডমেন্ট উনি যে উদ্দেশ্যে এনেছেন এবং মাননীয় সদস্যের সঙ্গে কথা হয়েছে, সেটা সম্বন্ধে দ্বিমত নেই। কিন্তু আমরা যেহেতু আইনজ্ঞদের পরামর্শ নিয়ে ব্যাপারটা করেছি তাই আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব, এই পর্যায়ে অ্যামেন্ডমেন্টে ইনসিস্ট করবেন না। প্রয়োজন বোধে প্রথমেই বলেছি, পরে আমরা দেখব। কারণ এতে আইনজ্ঞদের পরামর্শ ইত্যাদি নিতে হবে।

**Shri Saugata Roy :** Sir, I am not pressing my amendment.

**Clause 2**

The question that clause 2 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 3 & 4**

The question that clauses 3 & 4 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 5**

**Mr. Deputy Speaker :** There is one amendment of Shri Saugata Roy. Mr. Roy will you move your amendment.

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি একটু বলছিলাম। মাননীয় মন্ত্রী মহাশয় আপনি এটা মেনে নিন। যে র‍্যাগিং-এর জন্য এক্সপেল হয়েছে সে যাতে আর কোনও ইন্সটিটিউশনে ভর্তি হতে না পারে। এটাই আমি চেয়েছি। স্যার, মন্ত্রী মহাশয় এখানে একটু ফাঁক রেখে দিয়েছেন—ঐ ইন্সটিটিউশন থেকে এক্সপেল হবে, কিন্তু অন্য ইন্সটিটিউটে ভর্তি হতে চাইলে তা পারবে। এই সুযোগটা রেখে দিচ্ছেন। আমার মনে হয় এটা ঠিক হচ্ছে না।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত রায়ের কথার স্পিরিটের সঙ্গে আমি সম্পূর্ণ একমত। আমাদের আরও কঠোর হতে হবে। কিন্তু আমরা পশ্চিমবাংলায় এ বিষয়ে এই প্রথম পদক্ষেপ নিচ্ছি। আমি ব্যক্তিগতভাবে অনেক অভিভাবক এবং অন্যান্য অনেকের সঙ্গে কথা বলেছি। আমি খোলাখুলিভাবে একটা কথা বলি। আমরা যখন প্রথম এটা ড্রাফট করেছিলাম তখন সৌগতবাবু যেভাবে বললেন

সেইভাবেই রেখেছিলাম। কিন্তু অনেকেই আমাকে অনুরোধ করেন যে, একটা ছেলের এইভাবে ভবিষ্যৎ একদম চিরকালের জন্য নষ্ট করে দেবেন না, সে হয়ত একটা ভুল করে ফেলেছে? তারপর অভিভাবকদের সঙ্গে এবং ইন্সটিটিউশনগুলির সঙ্গে অনেক কথাবার্তা বলে আমরা এটা ঠিক করি। আমি সৌগতবাবুর সঙ্গে সম্পূর্ণ একমত। আমরা কঠোর হতে চাই। তথাপি আমার মনে হচ্ছে আপাতত এটাই থাক, পরবর্তীকালে এটা নিয়ে চিন্তা-ভাবনা করব। আপাতত এটাই থাক, দেখা যাক, পরবর্তীকালে আরও ভাবনা চিন্তা করার সুযোগ পাব।

**Clasues 6-10**

The question that clauses 6-10 do stand part of the Bill was then put and agreed to.

**PREAMABLE**

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Satya Sadhan Chakraborty :** Sir, I beg to move that the West Bengal Prohibition of Ragging in Edcuational Institutions Bill 2000 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**Mr. Speaker :** Hon'ble Members, in the last session, we had adopted a Resolution and recommended that an all party delegation would go to Delhi to meet Union Ministers to discuss various issuse relating to various departments. Now, I propose that an all party delegation will meet Union Ministers, Government of India at New Delhi to pursue the follow-up action issues raised at the last all party delegation and also to take up other issues involving vital interest of the State for which discussion have been held earlier.

The composition of the All Party Delegation is as follows.

1. Shri Prabodh Chandra Sinha, Minister-in-charge, Parliamentary Affairs Department, Government of West Bengal.

2. Dr. Asim Kumar Dasgupta. Minister-in-charge. Finance Department, Government of West Bengal.

3. Shri Atish Chandra Sinha, Leader of the Opposition.

4. Shri Rabindra Nath Mandal, Chief Govt. Whip, Govt. of West Bengal.

5. Shri Abdul Mannan,

6. Shri Kripa Sindu Saha,

7. Shri Gyan Singh Sohanpal,

8. Shri Deba Prasad Sarkar,

9. Shri Saugata Roy,

10. Shri Rabin Deb,

11. Shri Purnendu Sengupta,

12. Shri Sobhandeb Chattopadhyay,

13. Shri Subhas Goswami.

14. Shri Shrimati Santa Chhetri,

15. Shrimati Sabitri Mitra,

16. Shri Samar Hazra,

17. Shrimati Kanika Ganguly,

Shri Prabodh Chandra Sinha will be the Leader of the Delegation and respective Ministers will lead Delegation concerning their department.

The Delegation should report after the House meets in the month of June.

**Mr. Speaker :** Hon'ble Members, the House will be adjourned today and will meet again on 23rd June. I wish all the members in good health in between and hope to see you when we will meet on Friday, the 23rd June, 2000.

## Adjournment

The House was then adjourned at 4-51 p.m. till 11 a.m. Friday the 23rd June, 2000 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 23rd June, 2000 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 16 Ministers, 07 Ministers of State and 103 Members.

[11-00 — 11-10 a.m.]

### OBITUARY

**Mr. Speaker :** Hon'ble Members, before commencing the business of the House I rise to perform a melancholy duty to refer to the sad demise of Minister, Ex-Minister of the State, Ex-Members of this Legislature, and other renowned personalities in the social, political and cultural spheres who passed away after the last sitting of the House.

**Shri Benoy Krishna Choudhury,** veteran Communist Leader, a freedom fighter and former Minister of Land & Land Reforms Department of the State breathed his last on the 6th May, 2000 at S.S.K.M. Hospital, Calcutta. He was 89.

Born in a joint family on 14th January, 1911 in Burdwan district, Shri Choudhury matriculated from Burdwan Municipal High School where he found Shri Saroj Mukherjee his life time friend and comrade. At the age of only 14 he left his home for organising the Santhals of Burdwan and Madhupur. While studying at Serampore Baptist Mission in 1928 he became the member of Jugantar Party and got inspiration from the then freedom fighters like Shri Bhupendranath Dutta. In the same year he associated himself with All Bengal Students' Association. At the age of 19 he registered his name with the "Anushilan Samiti" in 1930 and suffered imprisonment for 6 months for his active participation in the

Civil Disobedience Movement. He was one of the anchorman in founding the proletarian Revolutionary party in 1931. 3 years later he was again imprisoned for 4 years in the Birbhum Conspiracy case. He fasted continuously for 35 days in protest against the torture perpetrated by the Alipore Jail authorities upon the detained revolutionaries. He was drawn to Marxism while in jail.

Shri Choudhury was one of the pioneer leaders for organising the workers in Raniganj paper Mill, Jharia Coal Mines, Asansol-Raniganj-Andal Colliery and the Railway workers. At the same time he engaged himself in educating and organising the Santhals and Muslim Community of the State. Throughout his life he was beside the sufferers whether effected by severe draught or devastating flood or any other natural or socio-economic calamities

In 1938 he got the membership of Communist Party of India and was elected as Secretary to C.P.I Burdwan Committee from 1938-1949. After the Government externed him from Burdwan, he went underground till 1943. Like many other Communists he suffered imprisonment from 1950 to 1952. While in Buxa prison he contested and was elected from Burdwan constituency in 1952. In 1964 during the split of C.P.I party, he joined C.P.I.(M). From 1978 to 1996 he was the member of CPI(M) Central Committee. He also held the major posts of All India Krishak Sabha.

Shri Choudhury was elected to the West Bengal Legislative Assembly nine times from Burdwan Constituency in 1952, 57, 62, 69, 71 and from 1977 to 1996. In 1971 he was inducted in the Cabinet as the Minister-in-charge of Department of Land Utilisation and Reforms and Land and Land Revenue and later as the Minister-in-charge of Land and Land Reforms, Department of Panchayat and Community Development and Rural Development and Department of Development and planning. During his tenure as the Minister "Operation Barga" was the most successful mission which resulted in recording and distribution of

66% of the Vested and other agricultural lands to the landless, small and marginal farmers. This operation became the model to the country It was Shri Choudhury, who took the major role in introducing the decentralised 3-tier Panchayati Raj system in the State.

His honesty, unostentatious life style and amiable personality endeared him to the common people of the State

At the demise of Shri Choudhury the State has lost a luminary in the political arena.

**Shri Bidyut Ganguly,** member of West Bengal Legislative Assembly and Minister-in-Charge of Commerce and Industries Department breathed his last on the 1st May, 2000. He was 63

Born on 1st July, 1937 at Rudrapur in Faridpur district (now in Bangladesh) Shri Ganguly along with his family migrated to Bhatpara in North 24-Parganas in 1946. In 1952 he Matriculated from Kartick Chandra High School. In 1953 he joined Nicco Industries as a worker and at the same time he continued his studies in Rishi Bankim Chandra College, Naihati. In 1960 he graduated in Commerce Stream and in 1965 in Arts Stream. After graduation he joined Standard Pharmaceuticals. In 1959 he became a member of undivided Communist party and later in 1964 he joined C.P.I.(M). He was elected as the Chairman of Bhatpara Municipality in 1968 and held that office till 1991 except from 1972 to 1977. He also adorned the highest posts of a number of trade union bodies and other organisations. He joined the International Conference held at Moscow as a trade union leaders of Pharmaceutical Industries. He was conferred the president's award in 1981 for his outstanding performances in census.

Shri Ganguly was elected to the West Bengal Legislative Assembly from Bhatpara Assembly Constituency in 1991 and 1996. In 1991 he was inducted in the Cabinet as the Minister of State for Commerce and Industries. In 1996 he became the Minister-in-charge of Commerce

& Industries Department.

At the demise of Shri Ganguly the State has lost a veteran politician, an able administrator as well as an ardent social worker.

**Shri Smarajit Banerjee,** former minister of West Bengal breathed his last on 10.5.2000 at his home town in Krishnagar, Nadia. He was 90.

Born in 1910 at Bagnapara in Burdwan, Shri Banerjee had his education at C.M.S. St. John's High School Krishnagar, Krishnagar Govt. College, Vidyasagar College (Calcutta), Calcutta University Law College. He was a legal practitioner by profession. He also worked in Ananda Bazar Patrika, Hindusthan times and VCI for a brief period. He suffered imprisonment and detention for his active participation in freedom movement during 1930 to 32 and 1942. He was the ex-Commissioner of Krishnagar Municipality and the associate member of Delimitation Commission of India. He was the founder-editor of the fortnightly journal "Nadiar Katha" and published several articles in Bengali and English newspapers.

Shri Banerjee was elected to the West Bengal Legislative Assembly as a Congress candidate in 1952 and 1957 from Haringhata Nadia constituency and in 1962 from Karimpur - Nadia constituency. He was the Deputy Minister of Food Relief and Supply Department from 1952 to 1957 and Deputy Minister of Agriculture, Animal Husbandry and Forest in 1957. In 1962 he was the Minister. Development and also Minister-of-State for the Agriculture and Community Development. Afterwords he disassociated himself from Congress party and absorbed in social works. He took part in different anti-communal campaigns in the district of Nadia.

At the demise of Shri Banerjee the state has lost an able administrator and an ardent social worker and a freedom fighter.

**Shri Lalchand Fhulmali,** former member of West Bengal Legislative Assembly and veteran communist leader breathed his last on 26th March, 2000 at Nil Ratan Sircar Medical College & Hospital, Calcutta. He was 64.

Born in November 1935 at Bramhanbahara, Birbhum. Shri Fhulmali got his membership of Communist party of India in 1957. He suffered imprisonment in 1962 for his active participation in the Food movement in the State. He was also arrested several times during 1967 to 1970 for his involvement with the Kishan Movement.

Shri Fulmali was elected in 1971 and 1972 to the West Bengal Legislative Assembly from the Mayureswar (SC) - Birbhum Assembly Constituency as a CPI candidate.

At the demise of Shri Lalchand Fhulmali the state has lost a veteran politician and an ardent social worker.

**Shri Deb Ranjan Sen,** former member of West Bengal Legislative Assembly breathed his last on 17th April, 2000 at Burdwan after a protracted illness. He was 73.

Born on 1st June, 1927 at Burdwan Shri Sen had his education at Municipal School, Burdwan, Ashutosh College, Calcutta and passed M.A. and L.L.B. from Calcutta University. Shri Sen was an advocate by profession. He participated in freedom movement of the country and was actively involved in liberation movement of Goa. He was involved in student movement in his teenage and joined Forward Block and engaged himself in organising worker's and farmer's of the state.

Shri Sen was elected to the West Bengal Legislative Assembly in 1977, 1982 and 1987 from Galsi-Burdwan Constituency as a Forward Block candidate.

At the demise of Shri Sen the state has lost a veteran politician, social worker and an organiser of the working class.

**Shri Hemanta Ghosal,** veteran Communist Leader, freedom fighter and member of West Bengal Legislative Assembly breathed his last on 18th June, 2000 at S.S.K.M. Hospital, Calcutta. He was 84.

Born in 1916 at Maheshtala in South 24 parganas, Shri Ghosal left his home at the age of 14 years to join the freedom movement of the country. Initially he was a Gandhian but later on became a staunch extremist. In 1930 he actively participated in civil disobedience movements for which he had to suffer imprisonment. He came in contact with freedom fighter like Bipin Behari Ganguly and was influenced to join "Jugantar" Group after his release from jail in 1932. During this period he came in contact with Communist Leaders like Binoy Chowdhury, Saroj Mukherjee, Satya Narayan Chatterjee. He was again arrested in the 'Target Attempt Case' and was imprisoned in various jails such as Alipore Central Jail, Presidency Jail, Maiman Singha Jail, Kumilla Jail. His contact with communist leaders during this imprisonment attracted him to communism and after release from jail he involved himself in the Krishak Movement. In 1938 he got the membership of Communist Party of India. He worked hard in organising the jute worker at Budge Budge and the farmers in the areas under Amdanga police station. He worked as a social worker of 'Peoples Relief Committee' during the severe draught in Bengal in 1943. In 1946 he became one of the pioneer leaders of 'Tabhaja Movement' in Bengal for which he had to suffer severe imprisonment. In 1948 he was released from Bashirhat Sub-Jail. From 1977 to 1989 he was the chairman of 'Paschimbanga Khadi O Gramin Shilpa Parshad' During the split of Communist Party of India in 1964 he joined CPI(M). He was the member of North 24 Parganas Executive Committee from 1989 to 1997. He wrote an auto-biography titled "Samay-Asamayer Smriti".

Shri Ghosal was elected to the West Bengal Legislative Assembly in 1952 and 1957 from Haroah-Sandeshkhali and Hasnabad Constituency respectively as a CPI(M) candidate.

At the demise of Shri Ghosal the State has lost a veteran leader, freedom fighter and an ardent social Worker.

The 'golden girl'' or Rabindra Sangeet and one of Tagore's favourite students **Smt. Kanika Bandyopadhyay** breathed her last on the 5th April, 2000 in S.S.K.M. Hospital. She was 76.

Born on October 12, 1924 at Sonamukhi in Bankura, Kanika was admitted to Santiniketan at a very young age, where she grew up under the guidance and affection of Tagore. Her sweet voice enthralled the poet to change her name from 'Anima' to 'Kanika'. Her formal training in music started after her matriculation in 1941 at Sangeet Bhavan. She took music lessons from Dinendra Nath Tagore and later on from Indira Devi Choudhurani, Santidev Ghosh, V.V. Wazelwar and Sailajaranjan Mazumder. She graduated from Visva Bharati with a diploma in classical music and Rabindra Sangeet. In 1943 she joined Sangeet Bhavan as a teacher and became professor of Rabindra Sangeet. She later became the head of the department of Rabindra Sangeet and dance and thereafter principal of the institution for 4 years. After her retirement in 1969, she was made the Emeritus Professor of Sangeet Bhavan.

Smt. Bandyopadhyay made her debut by recording an Adhunik song at the age of 13 but later on she recorded only Rabindra Sangeets. Some of the well known recordings are 'Mone ke didha rekhe'. 'Na na na Dakbo Na', 'Gharete Bhramar elo', etc. She was also a legend in the field of acting and recitation. She acted in 'Tasher desh' under the direction of Gurudev Rabindra Nath Tagore. Though not as prolific, she had equally depth in Atul Prasad's light classical music, Nazrulgeeti and Hindi Bhajans.

In 1937 during the presentation of "Barsha Mangal" at Chhaya Cinema Hall in Calcutta, poet made her to sing her first solo "Chhaya Ghanaichhe Baney Baney" in public. Some of her songs like "Bajey

Karuno Surey", "Ami Roope Tomaye Bholabo Na', "Aaj Sraboner Purnimate Ki Anechhish Bol", "Rodono Bhara a Basanto" etc. enthralled the audience several times.

Popularly known as "Mohordi" she ruled the world of Rabindra Sangeet like a queen and promoted Rabindra Sangeet in Western Countries. Kanika had visited Britain as a member of the Indian Team to participate in the Tagore Festival held in 1976 besides Denmark, Germany, USA and Canada. Her students included those from Bangladesh, whose freedom fighters were inspired by her passionate rendering of Tagores "Amar Sonar Bangla" which later became the national anthem of Bangladesh. She was invited there for performances and lectures in 1971, 1973 and 1974.

She won several awards like the Padmashree in 1988, Deshikottama, Sangeet Natak Akademi in 1979, EMI Golden Disk, Allauddin Khan award and the Rabindra Tattwacharya from the Tagore Research Society in 1990. She led the life of an ashramite among her numerous students to whom she was just 'Mohordi'.

At the demise of Smt. Bandyopadhyay, the state has lost a legend in Indian Music and Culture and has created a voice in the field of Rabindra Sangeet.

[11-10 — 11-20 a.m.]

**Shri Basanta Chowdhury,** eminent actor and former Sheriff of Calcutta breathed his last on 20th June, 2000 at his South Calcutta residence after suffering from lung cancer. He was 72.

Born on 5th May, 1928 in Nagpur Shri Chowdhury had his education in Dinarnath School and Morris College, Nagpur. He came to Calcutta in the early 1950s to become an actor. His first film was "Mahaprasthaner Pathe" which was released in 1952. He acted in nearly 100 films. Some of the well known films in which he acted are

: Bhagaban Shri Krishna Chaitanya, Jadu Bhatta, Andhare Alo (which received the President's Silver Medal as the second best film of the year), Deep Jele Jai, Abhyaya O Srikanta, Raja Rammohan Roy, Devi Chowdhurani, Antarjali Jatra and Baidurjya Rahashya. He also acted in Hindi films like Parakh, Ek Doctor Ki Mant, Grahan and Mayuri. From 1956 he had acted in over 2,000 playes and later switched over to acting in radio plays and television serials. His first stage performance was Tarasankar Bandyopadhyay's "Arogya Niketan". His solo performance in "Notun-Bouthan" was staged allover the world in 1980s was highly appreciated. In the mid-1980s he briefly and successfully moved to Jatra.

A keen numismatist, Shri Chowdhury was an expert in art and archaeology. His research work on the old coins of Tripura, Cooch Behar and Arakan had been published in many international and national books and journals. He had a world famous collection of Ganesh which he recently donated to the Indian Museum, Calcutta. He had also a world class collection of stamp. At the time of his death he was a trustee of the Indian Museum and the life member of the Asiatic Societies of India and Bangladesh, the Numismatic Society of India and the North-eastern History Association. He was also the member of the Advisory Committee of Doordarshan, All India Radio and Rabindra Bharati University. Recently he was felicitated by "Doctorate Degree" from Rabindra Bharati University. From 1981 to 1990 he was the member of the National Film Award Committee. He was the President of Nandan.

At the demise of Shri Chowdhury the State has lost a veteran film actor and a talented person in the field of art, culture, media, politics and industry.

**Shri Amar Ganguly,** one of the famous actore of Bengali theatre breathed his last on 4th April, 2000 at his South Calcutta residence. He was 72.

Born on 30th November, 1928 at Danapur in Bihar, Shri Ganguly had his education at Krishnagar C.A.M.S. School. His father Shri Bhairab Chandra Ganguly was also a professional stage artist. He had his initial lessons in the field of acting and recitation from his father. In 1947 he left his home for Calcutta. In 1948 he came in close contact with Shri Shambhu Mitra, the great stage artist of Bengali theatre and joined "Bahuroopi Theatre" group. Some of the well known plays in which he acted are : Dashachakra, Rakta Karabi, Putulkhela, Bisarjan, Galileo, Rajdarshan, Dharmadharmo etc. He also acted in several films and T.V. serials. In 1984 he left "Bahuroopi Theatre" group and retired as a professional stage artist. He then started teaching to develop a new generation of stage artists.

At the demise of Shri Ganguly, the state has lost an eminent artist and a well known organiser in the cultural sphere.

**Shri Deb Narayan Gupta,** a legend of the professional Bengali theatre breathed his last on 11th May, 2000 in South Calcutta. He was 90.

Born on 7th December, 1910 at Ranaghat Shri Gupta had his higher education in Calcutta. In 1939 he joined "Bhandar" patrika as an assistant editor and also worked the "Dainik Nabajug" patrika as an assistant of Cuazi Nazrul Islam. Later he joined "Bharat Varsha" patrika. During this period he came in close contact with some eminent theatriots like Sisir Bhaduri, Ahendra Chowdhury. He left journalism and stopped into the theatre world when he acted in "Ramer Sumati" at 'Rangmahal'. In the same year he worked as an artist with Sisir Bhaduri in "Bindur Chhela" staged at "Shrirangam" Hall. In 1953 he became a permanent staff of "Star" theatre and remained their for 21 years. Here he directed several plays like "Shyamali", "Rajlakshmi Shrikanta", 'Shima', 'Bidrohi Nayak', 'Dak Banglow' which were acclaimed highly by the theatre lovers. After leaving star he joined 'Rangmahal'. Later he joined 'Biswaroopa' and at last "Rangana". He was the professor

of the theatre Department at Rabindra Bharati University and Assistant Secretary of "Bangya Sahitya Parishad".

From his terner age he wrote rhymee and poetry. At the age of 19 he wrote the play "Daner Marjada", devoid of female characters. He wrote nearly 36 plays 40 film scripts and directed several plays and films. Some of the well known films directed by him are "Rami Chandidas", "Dashi Putra", "Ma Shitala" etc.

Popularly known as "Debuda" in the theatre world he at the same time was a professional director, scholar and as well an organiser of the stage. He influenced several film artists like Uttam Kumar, Sabitri Chattopadhyay to join the theatre.

He was the living link between the old and new generations of professional theatrists.

In 1974 he was honoured by Paschimbanga Rajya Academy and received "Sudhanahubala" award twice. He also received "Girish Purashkar" from Paschimbanga Natya Academy, "Dinobandhu Purashkar", Sisir Kumar Purashkar".

At the demise of Shri Gupta the State has lost a legend of the professional Bengali theatre world.

**Danial Latifi,** an eminent Jurist civil liberties activist and freedom fighter breathed his last on 17th June, 2000 after suffering from cancer for the last 5 years, He was 83.

Born on March 15, 1917 in Bombay Shri Latifi had studied Jurisprudence at St. John's College, Oxford. In England he was drawn to the world of revolutionary student politics and India Freedom Movement. He was one of the founder members of the "Federation of Indian Student Socities" In Britain and Ireland. After his return to India in 1939 he actively involved himself in the freedom struggle. After Independence, Latifi concentrated on his legal career and faught for the

cause of trade unions, peasants and workers. He was an expert on Muslim personal Law and will be remembered for successfully arguing the famous Shah Bano case relating to the maintenance rights of divorced Muslim women before a full bench of Supreme Court. Among other landmark briefs were the murder case involving Commodore Nanavati in the 1960s and the Telengana Twelve, in which he defended the revolutionary Telengana peasants of Hyderabad. During the Emergency and there after, Latifi appeared in a number of habeas corpus petitions. He succeeded in persuading the High Court to intervene in a Court martial case in the matter of R.S. Bhagat. This case spelt out the parameters of judicial review in Court martial cases.

At the demise of Latifi the country has lost an eminent jurist and a veteran freedom fighter.

Now I would request the Hon'ble members to rise in their seats for 2 minutes as a mark of respect to the deceased.

**...(At this stage the Hon'ble Members rose in their seats and observed two minutes silence)...**

**(After two minutes)**

Thank you ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

**Adjournment**

The House was then adjourned at 11-20 a.m. till 11-00 a.m., Monday, the 26th June, 2000 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 26th June, 2000 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 22 Ministers, 04 Ministers of State and 140 Members.

[11-00 — 11-10 a.m.]

### 67th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 67th Report of the Business Advisory Committee as follows :—

| | | |
|---|---|---|
| 26.6.2000, Monday | : | The Jadavpur University (Amendment) Bill, 2000 (Introduction, Consideration & Passing) .. 1 hour. |
| 27.6.2000 Tuesday | (i) | Pending Business from 31.3.2000 - Motion moved by Shri Prabodh Chandra Sinha regarding consideration of the Report of the Enquiry Committee on investigation into the conduct and activities of Shri Shyamadas Banerjee, Member in connection with submission of medical bills to the West Bengal Legislative Assembly Secretariat .. 1 hour. |
| | (ii) | Demand No. 18 Home (P & AR) |
| | (iii) | Demand No. 19 Department .. 4 hours |
| 29.6.2000, Thursday | : | The West Bengal University of Technology Bill, 2000 (Introduction, Consideration & Passing) .. 2 hours |

There will be no sitting of the House on Wednesday, the 28th June, 2000.

The Minister-in-Charge for Parliamentary Affairs may now move

the motion for acceptance.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 67th Report of the Business Advisory Committee as presented today, be agreed to by the House.

The motion was then put and agreed to.

## Starred Questions
### (to which oral answers were given)

### ওয়াকফ ট্রাইব্যুনাল

*২০৭ (অনুমোদিত প্রশ্ন নং *৩০) **শ্রী আবু আয়েশ মন্ডল :** সংখ্যালঘু সম্প্রদায় উন্নয়ন ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে ওয়াকফ ট্রাইব্যুনাল গঠনের কাজটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**উন্নয়ন ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

অনেকটা এগিয়ে গেছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল :** আপনি বললেন রাজ্যে ওয়াকফ ট্রাইব্যুনাল গঠনের কাজটি অনেকটা এগিয়েছে। আমাদের রাজ্যে ওয়াকফ আইন সংশোধন হয়েছে ১৯৯৫ সালে এবং ১৯৯৬ সাল থেকে আমাদের রাজ্যে এই আইনটি বলবৎ আছে। কিন্তু এখনও পর্যন্ত এটি গঠিত হল না, এর বিলম্বের কারণ কি?

**(হইচই)**

**(এই সময় তৃণমূল কংগ্রেসের মাননীয় সদস্যরা কক্ষ ত্যাগ করেন)**

**শ্রী মহম্মদ আমিন :** মেইন কারণ হচ্ছে, অন্যান্য সমস্ত প্রস্তুতির কাজ হয়ে গেলেও জাজেদের নাম কলকাতা হাইকোর্টের রেজিস্ট্রার দেবেন, তার কাছে লেখা হয়েছে। এটা এখনও আসেনি। জাজেদের নাম পেলে ট্রাইব্যুনাল কাজ শুরু করে দেবে।

**শ্রী আবু আয়েশ মন্ডল :** মাননীয় মন্ত্রীর কাছে জিজ্ঞাস্য, নতুন ওয়াকফ আইনে এই ট্রাইব্যুনাল গঠন ছাড়া আর কি কি হবে বলবেন কি?

**শ্রী মহম্মদ আমিন :** নতুন আইনে ওয়াকফ বোর্ড নতুন কায়দায় গঠিত হয়েছে।

ট্রাইব্যুনালের কাজ সম্বন্ধে আগেই বললাম, জাজেদের নাম এখনও পাওয়া যায়নি। আরেকটা হচ্ছে, সমস্ত ওয়াকফ সম্পত্তি সার্ভে করতে হবে। এই সার্ভের কাজ সমস্ত জেলাতে এগোচ্ছে এবং আশা করা যায় এটা শীঘ্রই কমপ্লিট হয়ে যাবে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** জানা গিয়েছে এটা গঠনের অন্যান্য অসুবিধার মধ্যে একটা হচ্ছে জায়গা পাওয়া যাচ্ছিল না। এটা এখন কি অবস্থায় আছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** বর্তমানে যে স্থানে গঠিত হবে এবং কাজ পরিচালনা হবে সেই জায়গা পাওয়া গেছে। সেটা হল - সুকান্ত মঞ্চ, ২২৫-বি, হেমচন্দ্র নস্কর রোড, সি.আই.টি রোড, কলকাতা-১০।

### নথিভুক্ত বেকার

*২০৮ (অনুমোদিত প্রশ্ন নং *১০৭৬) **শ্রী অশোককুমার দেব ঃ** কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে জানুয়ারি, ২০০০ পর্যন্ত নথিভুক্ত বেকারের সংখ্যা কত?

(খ) উক্ত কেন্দ্রগুলির মাধ্যমে বিগত ১৯৯৫-৯৬ থেকে ১৯৯৮-১৯৯৯ আর্থিক বছর পর্যন্ত (বছরভিত্তিক) কতজনের কর্মসংস্থান হয়েছে; এবং

(গ) প্রচলিত বেকার ভাতা প্রদান প্রকল্প তুলে দেবার কোনও প্রস্তাব সরকার বিবেচনা করছেন কি না?

**কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে ৩১।১২।৯৯ তারিখ পর্যন্ত নথিভুক্ত বেকারের সংখ্যা ৫৫,৫৫,৯৫২

(খ)

| বছর | কর্মসংস্থান |
|---|---|
| ১৯৯৫ - | ৭,৮২২ |
| ১৯৯৬ - | ১০,৩৮৫ |
| ১৯৯৭ - | ১০,৯৭১ |
| ১৯৯৮ - | ৮,২৫১ |
| ১৯৯৯ - | ১৪,৪৬৫ |

(গ) ১.৪.৯৯ থেকে নতুন বেকার ভাতা প্রকল্প চালু হয়েছে।

**শ্রী অশোককুমার দেব** ঃ এর মধ্যে শিক্ষিত, টেকনিক্যালের সংখ্যাটা কাইন্ডলি বলবেন কি?

**শ্রী মহম্মদ আমিন** ঃ শুনতে পাইনি, আবার যদি বলেন।

**শ্রী অশোককুমার দেব** ঃ যারা চাকরি পেয়েছেন তাদের যোগ্যতা কি? কোন ক্যাটাগরির? ধরুন, টেকনিক্যাল আছে। কেউ এম.এ., বি.এ., হায়ার সেকেন্ডারি, স্কুল ফাইনাল। সেই ক্যাটাগরিতে কত চাকরি দিয়েছেন?

**শ্রী মহম্মদ আমিন** ঃ শিক্ষাগত ব্রেক-আপ নেই, আলাদা প্রশ্ন করলে বলব?

**শ্রী অশোককুমার দেব** ঃ মাইনরিটি কমিউনিটির কতজন পেয়েছেন?

**শ্রী মহম্মদ আমিন** ঃ মাইনরিটি কমিউনিটি থেকে ১৯৯৫ সালে ৪৫২ জন, ১৯৯৬ সালে ৪৯৭ জন, ১৯৯৭ সালে ৫৩১ জন, ১৯৯৮ সালে ২১৫ জন, ১৯৯৯ সালে ৭১৭ জন।

**শ্রী অশোককুমার দেব** ঃ ১.৪.১৯৯৯ তারিখ থেকে বেকার ভাতা চালু করেছেন বলেছেন। আপনারা কতজনকে দেবেন এবং তা কিভাবে ধার্য করেছেন? আগে আপনি বেকার ভাতা চালু করেছিলেন এবং আবার বলছেন, নতুন করে চালু করেছেন। সেটা কিভাবে দেওয়া হচ্ছে? কারা পাচ্ছে? এবং কারা কারা এটা পাওয়ার আওতায় আসতে পারে?

[11-10 — 11-20 a.m.]

**শ্রী মহম্মদ আমিন** ঃ যাদের নাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে লেখা আছে, ৬ বছর হয়ে গেছে, ৩৫ বছর থেকে ৪৫ বছর পর্যন্ত বয়স এবং মাসিক ইনকাম ২০০ টাকার কম তারাই অ্যাপলিকেন্ট। এরকম ৪৭ হাজার অ্যাপলিকেশন এসেছে।

**শ্রী অশোককুমার দেব** ঃ যাদের দির্ঘদিন ধরে এক্সচেঞ্জের কার্ড আছে, কোনওদিন কোনও কল পায়নি এবং ইতিমধ্যে বয়স-সীমা চলে গেছে; তাদের কথা নতুন করে কিছু ভাবছেন কি?

**শ্রী মহম্মদ আমিন** ঃ বয়স-সীমা চলে গেলে আর নাম রেজিস্ট্রারে থাকেনা। তাদের জন্য কোনও বিকল্প ভাবনা নেই।

**শ্রী অশোককুমার দেব ঃ** আমার কাছে প্রমান আছে, আজ পর্যন্ত কোনও কল পায়নি, ৪৫ বছর হয়ে গেছে। এরজন্য দায়ী কে, সে, না আপনার সরকার?

**শ্রী মহম্মদ আমিন ঃ** আপনার নির্দিষ্ট প্রস্তাব থাকলে আপনি পাঠিয়ে দেবেন।

**শ্রী নির্মল দাস ঃ** অতিরিক্ত প্রশ্ন। মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের রাজ্যে যে সমস্ত বেসরকারি সংস্থাগুলো রয়েছে, তারা তাদের সংস্থায় কিছু কিছু কর্মী নিয়োগ করে। কিন্তু আমরা লক্ষ্য করছি, কর্মী নিয়োগ কেন্দ্রের মাধ্যমে কর্মী নিয়োগের যে পদ্ধতি চালু আছে তা তারা মানে না। সেখানে তারা কর্মী নিয়োগ করার জন্য প্রার্থিদের নাম চেয়ে পাঠায় না। এই অবস্থার কর্মী নিয়োগ কেন্দ্রের মাধ্যমে নিজেদের পছন্দের ওপর নির্ভর না করে, যেসব প্রার্থির মেরিট আছে তাদের যাতে নিয়োগ করে তার জন্য কোনও সরকারি ব্যবস্থা আছে কি? সাথে সাথে যে সমস্ত কর্মিরা বিভিন্ন বেসরকারি প্রতিষ্ঠানে নিযুক্ত হচ্ছে তারা সরকারি নিয়ম অনুযায়ী মিনিমাম ওয়েজেস, প্রভিডেন্ট ফান্ড এবং অন্যান্য যে-সমস্ত সুবিধা আছে যা তাদের পাওয়ার কথা সেগুলো তারা পাচ্ছে কিনা এই সংক্রান্ত কোনও রিপোর্ট কি আপনার কাছে আছে বা আপনার দপ্তর থেকে এ বিষয়ে কোনওরকম চেষ্টা করা হচ্ছে কি? যদি না হয়ে থাকে তাহলে সেই উদ্যোগ নেবেন কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** একটা কেন্দ্রীয় আইন আছে—কমপালসারি নোটিফিকেশন অব ভেকেন্সি অ্যাক্ট। অনেক পুরোনো আইন। তাতে এই কথা বলা আছে যে, ভেকেন্সি হলে নোটিফিকেশন করতে হবে, জানাতে হবে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে। কিন্তু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে পাঠানো নামের প্রার্থিকে নিতেই হবে, এরকম কোনও কমপালশন নেই। আমরা এই বিষয় নিয়ে আইনজ্ঞদের সঙ্গে পরামর্শ করেছি। তারা বলেছেন, 'প্রাইভেট সেক্টরের ক্ষেত্রে এটা বাধ্যতামূলক করা যাবেনা। যদি করা হয় তাহলে ইট উইল বি স্ট্রাক ডাউন বাই দি কোর্ট।' সেজন্য আমরা এবিষয়ে প্রোসিড করিনি। তবে এটা আবার ভেবে দেখা যেতে পারে, এইটুকু বলতে পারি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন ১৯৭৯ সালে আমাদের এই বিধানসভায় একটা আইন পাস হয়েছিল— দি ওয়েস্ট বেঙ্গল স্টেট ট্যাকসেস অন প্রফেশন, কলিংস, ট্রেড অ্যান্ড এমপ্লয়মেন্ট অ্যাক্ট, ১৯৭৯। এই আইনটা বৃত্তি করের প্রসঙ্গে হয়েছিল বেকার ভাতা দেওয়ার জন্য। এই আইন অনুযায়ী পশ্চিমবাংলার বিভিন্ন স্তরের সরকারি, বেসরকারি কর্মী এবং বিভিন্ন পেশায় নিযুক্ত ব্যক্তিদের কাছ থেকে এখন সরকারের বছরে ১৭৭ কোটি টাকার ওপর আয় হয়। আমার জিজ্ঞাস্য, বেকার-ভাতা দেখার জন্য যে বৃত্তিকর সরকার আদায় করেছেন, সেই বৃত্তিকরের কতটা বেকার-ভাতার জন্য ইউটিলাইজ হচ্ছে সেই সর্বশেষ বার্ষিক তথ্য দিতে পারবেন কিনা?

কারেন্ট সর্বশেষ তথ্য জানালে বুঝতে পারব যে বৃত্তিকর বেকার-ভাতার জন্য তোলা হচ্ছে সেটা বেকার-ভাতার জন্য ইউটিলাইজ হচ্ছে কি না?

**শ্রী মহম্মদ আমিন ঃ** মাননীয় সদস্য যে আইনের কথা বললেন, প্রফেশন ট্যাক্স একটা হয়েছিল, কিন্তু ঐ ট্যাক্স আদায় করে তার থেকে বেকার-ভাতা দেওয়া হবে এইরকম কথা বলিনি যতদূর মনে পড়ে, এ পর্যন্ত বছরে কত বেকার-ভাতা দেওয়া হয়েছে সেই হিসাব আছে। গত বছর ১২৪ কোটি টাকা দেওয়া হয়েছে। এর অতিরিক্ত যদি কিছু জানতে চান, তাহলে দয়া করে প্রশ্ন করবেন, আমি দিয়ে দেব।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** কোন জেলায় কত লোককে এই বেকার-ভাতা দেওয়া হয়েছে এবং কত লোককে দিতে পারবেন এই সম্বন্ধে জানাবেন কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** আমি তো আগেই বললাম, এ পর্যন্ত ১২৪ কোট ৫৬ লক্ষ টাকা দেওয়া হয়েছে। এবার জেলাওয়ারি হিসাবটা বলছি ঃ—

| জেলা | পুরুষ | মহিলা | মোট |
|---|---|---|---|
| নদীয়া | ২২৫৮ | ৮৮৩ | ৩১৪১ |
| মুর্শিদাবাদ | ২৭৯১ | ৭৮৬ | ৩৫৭৭ |
| হাওড়া | ৫০৪ | ১৭৮ | ৬৮২ |
| হুগলি | ২১৮৪ | ৭০৫ | ২৮৮৯ |
| বর্ধমান | ৪৯২২ | ৫৮২ | ৫৫০৪ |
| বীরভূম | ১৪৩৩ | ৩৭৬ | ১৮০৪ |
| বাঁকুড়া | ৬৭৭৬ | ৪১৬ | ৪১৯২ |
| মেদিনীপুর | ১৯৫২ | ৫৬৫ | ২৫১৭ |
| পুরুলিয়া | ২১২৭ | ৭৭ | ২২০৪ |
| দার্জিলিং | ৩৫৭ | ২৪৬ | ৬০৩ |
| জলপাইগুড়ি | ৮৩৩ | ৬৬৬ | ১৪৯৯ |
| কোচবিহার | ২৬২৬ | ৮৮৫ | ৩৫১১ |
| মালদা | ১৮৪৯ | ৫১৫ | ২৩৬৪ |
| উত্তর দিনাজপুর | ২৯৫৭ | ২৮৫ | ৩২৪২ |
| দক্ষিণ দিনাজপুর | ৯৩৩ | ২৬৪ | ১১৯৭ |

পুরুষ ৩৭ হাজার ৪৫৩, মহিলা ৯ হাজার ৯৫৯, টোট্যাল ৪৭ হাজার ৪১২।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী সঞ্জিবকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, মাননীয় সদস্য শ্রী অশোক দেবের প্রশ্নের উত্তর দিতে গিয়ে গত ৫ বছরে কত কর্মসংস্থান হয়েছে বলে আপনি যে রিপোর্ট দিলেন তারমধ্যে কতজন শিডিউল কাস্ট, কতজন শিডিউল ট্রাইবস, কতজন ও.বি.সি. এবং কতজন মাইনরিটি কমিউনিটির মানুষের কর্মসংস্থান হয়েছে?

**শ্রী মহম্মদ আমিন ঃ** প্লেসমেন্টের কথা বলছেন তো? মুসলিম-এর সংখ্যাটা তো আগেই আমি বলেছি। ১৯৯৫ সালে-৪৫২, ১৯৯৬ সালে-৪৯৭, ১৯৯৭ সালে ৫৩১, ১৯৯৮ সালে ২১৫, ১৯৯৯ সালে ৭১৭। অনুরূপভাবে খ্রিশ্চান-৫২,৪২,৪৯,৩৭,২৪। বৌদ্ধ-১১,১১,১৩,৪০।২৫,

**মিঃ স্পিকার ঃ** মিঃ আমিন, উনি যে ব্রেক আপটা চাইলেন তার একটা লিস্ট করে সার্কুলেট করে দেবেন।

**শ্রী অসিতকুমার মিত্র ঃ** এই দপ্তরের আগে যিনি মন্ত্রী ছিলেন সেই প্রয়াতঃ শ্রীমতী ছায়া বেরা তার কাছে এই বিধানসভায় আমি প্রশ্ন রেখেছিলাম, বেকার যুবক যাদের নাম নথিভুক্ত আছে—যুবক, যুবতি, অথচ যাদের বয়স সীমা আগে যেটা ছিল ৩৫, পরে ৩৭ হয়েছে, সেটা অতিক্রম করে চলে যাচ্ছে, কার্ডের সিনিয়ারিটি আসেনি—আপনার কাছেও এই প্রশ্ন করেছিলাম, তাদের অন্তত একটা করে কল পাইয়ে দেওয়ার ব্যবস্থা করা যায় কিনা? এর উত্তরে আপনারা দুজনেই বলেছিলেন এটা ভাবা হচ্ছে। আমার জিজ্ঞাস্য, এটা কি এখনও আপনাদের বিবেচনাধীন আছে, না, কি বিবেচনার পর্যায়ে আর রাখেন নি, শেষ করে দিয়ে তাদের মৃত্যুর পথ প্রশস্ত করে দিয়েছেন? এ ব্যাপারে নতুন কোনও চিন্তা ভাবনা আছে কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** যাদের বয়স সীমা শেষ হয়ে যাচ্ছে এরকম কেস এলে পরে আমরা সেটা ডাইরেক্টরেট অব এমপ্লয়মেন্টের কাছে রিফ্রেশ করে পাঠাই এইজন্য যে তাদের অন্তত একটা করে কল দেবার ব্যবস্থা করা হোক।

**শ্রী অসিতকুমার মিত্র ঃ** যাদের বয়স সীমা শেষ হয়ে যাচ্ছে তাদের কতদিন আগে আপনাদের কাছে দরখাস্ত করতে হবে।

**শ্রী মহম্মদ আমিন ঃ** সেটা তো আইন করা যায় না। আইন যা হয়ে আছে তাই আছে। হিউম্যানটেরিয়ান গ্রাউন্ডে - একটা ছেলে সারা জীবন ওয়েট করল, কোনও

সুযোগ পেল না, বয়স শেষ হয়ে যাচ্ছে, ৩ মাস, ৬ মাস আগে যদি আসে আমর এমপ্লয়মেন্ট ডাইরেক্টরেটে রেফার করে পাঠাই।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি বলছেন যে, দরখাস্ত করলে যাদের বয়স পেরিয়ে গেছে তাদের আপনারা কনসিডার করছেন। আমার কথা হচ্ছে, যেখানে চাকুরির কোনও গ্যারান্টি নেই, যেখানে ১৫।২০ বছর ধরে শিক্ষিত হবার পরেও চাকুরি পাচ্ছে না, সেখানে কেন আপনারা এই বয়স সীমা রেখেছেন? যারা দরখাস্ত করবে তারাই এই ফেসিলিটি পাবে, ইন জেনারেল কেন এই ফেসিলিটি পাবেনা? এই ব্যাপারে আপনি কোনও সিওরিটি দেবেন কিনা সেটা জানালে উপকৃত হব?

**শ্রী মহম্মদ আমিন ঃ** কথা হচ্ছে, চাকুরির সুযোগ কম, আর চাকুরি যারা চাইছেন তাদের সংখ্যা অনেক বেশি। কাজেই সকলকে সুযোগ দেওয়া যায়না।

**বেসরকারি প্রতিষ্ঠানে কর্মী নিয়োগ**

*২০৯ (অনুমোদিত প্রশ্ন নং *১৪০৩) **শ্রী গৌতম চক্রবর্তী ঃ** কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কিছু বেসরকারি প্রতিষ্ঠান কর্ম বিনিয়োগ কেন্দ্র-এর মাধ্যম ছাড়াই তাদের প্রয়োজন মাফিক কর্মী নিয়োগ করে থাকেন; এবং

(খ) সত্যি হলে এর প্রতিবিধানকল্পে সরকারের চিন্তাধারা কিরূপ?

**কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জেস (কম্পালসারি নোটিফিকেশন-এর ভ্যাকেন্সিজ) অ্যাক্ট' ১৯৫৯ একটি কেন্দ্রীয় আইন। এই আইনে বেসরকারি প্রতিষ্ঠানে নিয়োগ কর্ম বিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে করার কোনও বাধ্যবাধকতা নেই। কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে নিয়োগ বাধ্যতামূলক করে আইন প্রণয়ন ব্যাতিরেকে এ বিষয়ে রাজ্য সরকারের কোনও কিছু করার নেই।

**শ্রী মহম্মদ আমিন ঃ** লিখিত উত্তর সংযোজিত হল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, [illegible] বলতে চাই যে, এই উত্তরটা একটু ডিফেকটিভ আছে। আমি [illegible] এই ক্ষেত্রে আইন করা কতকগুলি টেকনিক্যাল ডিফিকাল্টিস আছে, [illegible] বলতে পারছি না। তবে প্রাইভেট সেক্টরে কর্ম বিনিয়োগ কেন্দ্র

থেকে লোক নেওয়া হচ্ছে। এটা আরও বেশি বাড়াবার ব্যবস্থা করতে হবে।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন যে, এইরকম আইন আমরা করতে পারিনি। আমি আপনার অবগতির জন্য জানাচ্ছি যে, চেন্নাই এবং আপনাদেরই রাজ্য কেরলে যারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে ইগনোর করে অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছে, সেইসব অর্গানাইজেশনের বিরুদ্ধে পেনাল্টি করছে। সরকার থেকে বাধ্য করছে যে থ্রো এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ছাড়া কোনও কর্ম বিনিয়োগ করা যাবেনা। অথচ আপনারা বলছেন যে এখানে করতে পারছিনা। এইরকম দু'মুখো নীতি কেন? আপনাদেরই সরকার কেরলে তারা করছে, চেন্নাইতে করছে। পশ্চিমবাংলায় কি এমন ঘটনা ঘটছে যে আপনারা এই আইন করতে পারছেন না?

**শ্রী মহম্মদ আমিন ঃ** মাননীয় সদস্য যে কথা বললেন, আমি এটা নোট করে নিচ্ছি অ্যান্ড দি ম্যাটার উইল বি লুকড ইন্টু।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই যে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কনসেন্ট ছাড়া আমাদের পশ্চিমবাংলায় কে এইরকম বেকার যুবকদের কর্মসংস্থান করছেন, সেটা দয়া করে জানাবেন কি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** এইরকম কোনও ব্রেক আপ ফাইলে দেখছি না। সেই কারণে এটা এখন বলতে পারছি না।

[11-30 — 11-40 a.m.]

আপনি আলাদাভাবে প্রশ্ন করুন, উত্তর দেব।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** আমার আর একটি অতিরিক্ত প্রশ্ন, যে সমস্ত প্রতিষ্ঠান সরকারি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে ডিঙিয়ে এমপ্লয়মেন্ট দিচ্ছে সেরকম কতগুলো প্রতিষ্ঠানের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করেছেন, তাদের বিরুদ্ধে নোটিশ জারি করেছেন, অথবা হুঁশিয়ারি দিয়েছেন। এটা আমি ছোটখাটো কারখানার ক্ষেত্রে বলছি না, যে সমস্ত বড় কারখানা, বড় বড় অফিসে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে ইগনোর করে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছে তাদের কতজনের বিরুদ্ধে নোটিশ জারি করেছেন?

**শ্রী মহম্মদ আমিন ঃ** আমি প্রথমেই বলেছি যে, প্রাইভেট সেক্টরে লোক নিতে হলে সেটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকেই নিতে হবে এরকম কোনও বাধ্য-বাধকতা নেই, আইন নেই। সেক্ষেত্রে গভর্নমেন্ট কিসের ভিত্তিতে সেটা বলবে? সেটা ঠিক করার পর বলা যেতে পারে। কেরলের কথা যা বললেন, আমি খোঁজ নেব কেরালায় এ ব্যাপারে

কি করা হয়েছে। আগে নিজেরা তৈরি হয়ে নিই, তারপর দেখা যাবে কি করা যায়।

**শ্রী শৈলজাকুমার দাস :** ইতিপূর্বে মাননীয় মন্ত্রী প্রশ্নের উত্তর দিতে গিয়ে কিন্তু করেছেন, অর্থাৎ তাঁর হোম-ওয়ার্ক করা নেই। তবে আমি তাঁকে বিব্রত করতে চাইছি না। যদিও মাননীয় মন্ত্রী ইতিমধ্যে উত্তর দিয়েছেন, আমার প্রশ্ন, বেসরকারি প্রতিষ্ঠানগুলির ক্ষেত্রে কর্ম বিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে নিয়োগ বাধ্যতামূলক না হলেও আপনার দপ্তর খবর রাখে কি, গত এক বছরে বেসরকারি প্রতিষ্ঠানগুলি কতজনকে কর্মে নিয়োগ করেছে? খবর থাকলে সংখ্যাটা বলুন।

**শ্রী মহম্মদ আমিন :** খবর আছে, তবে সেটা এখনই বলতে পারছি না। পরে জানিয়ে দেব।

**শ্রী জ্যোতিকৃষ্ণ ভট্টাচার্য :** কর্ম বিনিয়োগ কেন্দ্রগুলি আধুনিকীকরণের স্বার্থে বেকারদের নাম তালিকাভুক্ত করবার জন্য সেখানে কম্পিউটারাইজেশনের কাজটা চালু হয়েছে। কতগুলো এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ইতিমধ্যে কম্পিউটারাইজেশনের কাজ সম্পূর্ণ হয়েছে এবং কতগুলোতে এখনো কাজটা হয়নি সেটা জানাবেন কি?

**শ্রী মহম্মদ আমিন :** এ সম্পর্কিত ফিগার আমার কাছে নেই, তবে অনেকগুলোতে কম্পিউটারাইজেশনের কাজটা হয়ে গেছে এবং সব কেন্দ্রেই সেটা করা হবে এরকম পরিকল্পনা রয়েছে।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত :** সম্প্রতি খড়গপুর রেলওয়ে ডিভিসনে কর্ম বিনিয়োগ কেন্দ্র ছাড়া জি.এম. কোটায় প্রায় ৯১ জনকে চাকরি দেওয়া হয়েছে এবং আরও ২০০ জনকে তারা চাকরি দেবার কথা নাকি ভাবছে। আপনি বলেছেন যে, বেসরকারি ক্ষেত্রে কর্ম বিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে নিয়োগটা বাধ্যতামূলক নয়, কিন্তু এক্ষেত্রে নিয়োগ করা হচ্ছে কেন্দ্রীয় সরকারের দপ্তরে। এ ব্যাপারে আপনার কিছু করণীয় আছে কি?

**শ্রী মহম্মদ আমিন :** রেলে কোথা থেকে কত জনকে চাকুরি দেওয়া হয়েছে তার রিপোর্ট আমার কাছে নেই। তবে কেন্দ্রীয় সরকার কোন সময় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লোক নেয় কোন সময় তাদের ইচ্ছামত বাইরে থেকে লোক নেয়।

**শ্রী হাফিজ আলম সৈরানী :** আমাদের উত্তর-পশ্চিম দিনাজপুর জেলায় প্রাথমিক শিক্ষক পদে কিছু শিক্ষক নেওয়া হবে। এই ব্যাপারে স্কুল বোর্ড থেকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কাছে নাম চাওয়া হয়েছে। সেখানে আমরা দেখতে পাচ্ছি যে, রায়গঞ্জ মহকুমায় যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে সেখান থেকে ৭০ শতাংশ এবং ইসলামপুরে যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে সেখানে থেকে ৩০ শতাংশ নাম চেয়ে পাঠানো হয়েছে। আমি আপনার

কাছে জানতে চাই, কোন জেলায় যদি একাধিক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কেন্দ্র থাকে তাহলে কোন কেন্দ্র থেকে কত পারসেন্টেজ নাম চেয়ে পাঠানো হবে তা কোন নিয়মের ভিত্তিতে? নাম চেয়ে পাঠানোর কোনও সুনির্দিষ্ট নিয়ম আছে কি?

**শ্রী মহম্মদ আমিন :** এই ব্যাপারে অবস্থা বুঝে ব্যবস্থা করতে হবে। কোনও একটা এলাকার বিরুদ্ধে কোনওরকম ডিসক্রিমিনেশন না হয় সেটা লক্ষ্য রাখা হয়। আপনি যে সমস্যার কথা বলেছেন সেটা আমার কাছে এসেছিল। আমি তারপর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর অফিসারদের পাঠিয়ে তার একটা মীমাংসার ব্যবস্থা করতে পেরেছি।

**শ্রী ঈদ মহম্মদ :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার একটা অতিরিক্ত প্রশ্ন। আমাদের রাজ্যে কমপিউটারের মাধ্যমে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম নথিভুক্ত করা হয় কিনা এবং যদি তা হয় তাহলে কোথায় কোথায় করা হয় এবং না হয়ে থাকলে তা করার ব্যবস্থা করবেন কি না?

**শ্রী মহম্মদ আমিন :** আমি আগেই বলেছি অনেকগুলি সেন্টারে কমপিউটারাইজেশন হয়ে গেছে এবং যেগুলি বাকি আছে সেইগুলি করা হবে।

**মিঃ স্পিকার :** No more questions.

## Starred Questions
## (to which Written Answers were laid on the Table

### বেকারদের অনুদান

*২০৬ (অনুমোদিত প্রশ্ন নং *৯১২) **শ্রী পুলকচন্দ্র দাস :** কর্ম বিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ৬ বছরের বেশি কর্ম বিনিয়োগ কেন্দ্রে নাম নথিভুক্ত করা বেকারদের বছরে এককালীন ২,৫০০.০০ (আড়াই হাজার টাকা) অনুদান হিসাবে দেওয়া হয়ে থাকে:

(খ) সত্যি হলে, উক্ত অনুদান কবে থেকে দেওয়া হচ্ছে: এবং

(গ) ১৯৯৯ সাল পর্যন্ত কতজন বেকারকে উক্ত অনুদান দেওয়া হয়েছে?

**কর্ম বিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) এই বেকার ভাতা ১৯৯৯-২০০০ আর্থিক বছর থেকে দেওয়া শুরু হচ্ছে।

(গ) ১৯৯৯ সালের নতুন বেকারভাতা প্রকল্প অনুযায়ী প্রয়োজনীয় অর্থ বরাদ্দ হলেই বর্তমান আর্থিক বছর থেকেই ভাতা প্রদান করা হবে। পূর্বতন বেকারভাতা প্রকল্প অনুযায়ী ১৯৯৯ সাল পর্যন্ত মোট ৮,৮১,৩১৯ জন প্রার্থি ভাতা পেয়েছেন।

## Unstarred Questions
## (to which Written Answers were laid on the Table)

### বর্ধমান-নবদ্বীপ রুটে অনিয়মিত বাস সার্ভিস

৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮) শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্ধমান-নবদ্বীপ ভায়া নাদনঘাট, কুসুমগ্রাম রুটে এস.বি.এস.টি.সি.-র বাসগুলোর সার্ভিস খুবই অনিয়মিত;

(খ) সত্যি হলে, এরূপ হওয়ার কারণ কি; এবং

(গ) কবে এই সার্ভিস নিয়মিত হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উক্ত রুটে বাস চলাচলের রাস্তা খুবই খারাপ হওয়ার দরুন বাসগুলি প্রায়শই বিকল হয়ে পড়ে। বিকল বাসগুলি মেরামতির প্রয়োজনে এই রুটে বাস চলাচল অনিয়মিত হয়ে পড়েছে।

(গ) উক্ত রুটে বাস চলাচল নিয়মিত করবার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে। আশা করা যায় শীঘ্রই বাস চলাচল নিয়মিত হবে।

### ডি.ডি.আই.জি. এবং ডি.আই.জি.

৬১। (অনুমোদিত প্রশ্ন নং ৮৮) শ্রী সুধীর ভট্টাচার্য ঃ স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বর্তমানে পুলিশ প্রশাসনে কতগুলি ডি.জি.আই.জি. এবং ডি.আই.জি. পদ আছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমানে পুলিশ প্রশাসনে ডি.জি.আই.জি. নামে কোনও পদ নেই। তবে ডি.জি. এবং আই.জি.পি. নামে একটি পদ আছে। এ ছাড়া সমতুল্য পদমর্যাদার আরও তিনটি পদ আছে। রাজ্য পুলিশ প্রশাসনে ৩৫টি ডি.আই.জি. পদ এবং সমতুল্য আরও দুইটি পদ আছে।

**ফলতা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

৬২। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ ২৪-পরগনা জেলার ফলতা ব্লকের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি ১৯৮৬ সালে সরকার কর্তৃক অনুমোদন পাওয়া সত্ত্বেও এখনও পর্যন্ত তা চালু হয়নি; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত কেন্দ্রটি চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি নয়। ফলতা ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি অনেক দিন ধরে চালু আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**চিলিং প্ল্যান্ট**

৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৯) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলায় চিলিং প্ল্যান্ট করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) হাওড়া জেলায় মোট দুধের উৎপাদন কত?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কেন্দ্রীয় সরকারের (মিনিস্ট্রি অফ এগ্রিকালচার, ডিপার্টমেন্ট অফ অ্যানিম্যাল হাসবেন্ড্রি অ্যান্ড ডেয়ারিং) নিকট ১,৪০,৮৩,০০০ টাকা ব্যয়ে, আই.ডি.ডি.পি.-র অধীনে হাওড়া জেলার জন্য একটি প্রকল্পের প্রস্তাব পাঠানো হয়েছে। ঐ

প্রস্তাবের মধ্যে চিলিং প্ল্যান্ট বাবদ ৫৭.৬০ লক্ষ টাকা ধার্য করা হয়েছে। প্রস্তাবটি কেন্দ্রীয় সরকারের অনুমোদন পেলে চিলিং প্ল্যান্ট স্থাপিত হবে।

(খ) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে হাওড়া জেলায় মোট দুধের উৎপাদন হয়েছে ১২৩.২২৭ হাজার টন।

## পার্ট-টাইম লেক্চারার

৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের কলেজগুলিতে পার্ট-টাইম লেকচারার পদে নিয়োগের ন্যূনতম শর্তাবলী কি কি; এবং

(খ) পার্ট-টাইম লেক্চারার আলাদা বেতনক্রম দেওয়ার কথা সরকার ভাবছেন কি?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মহাবিদ্যালয় কর্তৃপক্ষই আংশিক সময়ের শিক্ষক নিয়োগ করে থাকেন। কর্তৃপক্ষ সাধারণত স্নাতকোত্তর স্তরে ৫৫ শতাংশ-এর উপরে নম্বর পাওয়া প্রার্থীদের বিবেচনা করে থাকেন। তবে ঐরূপ নম্বর থাকা প্রার্থী না পেলে কম নম্বর পাওয়া প্রার্থীকেও বিবেচনা করেন।

(খ) না, রাজ্য সরকার আংশিক সময়ের শিক্ষকদের আলাদা "বেতনক্রম" দেওয়ার কথা ভাবছেন না।

## শ্যামপুর থানা এলাকায় রাস্তা তৈরি

৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৯১) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার শ্যামপুর থানায় আর.আই.ডি.এফ-৪-এ কোনও রাস্তা তৈরির অনুমোদন পেয়েছে কি;

(খ) পেয়ে থাকলে, কবে নাগাদ ঐ কাজ শুরু করা হবে; এবং

(গ) মোট বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। হাওড়া জেলায় শ্যামপুর থানায় আর.আই.ডি.এফ-৪-এ শ্যামপুর-ধান্দালী রাস্তা এবং শ্যামপুর-শিবপুর রাস্তার অনুমোদন পাওয়া গেছে।

(খ) উপরোক্ত রাস্তা দুটির কাজ শীঘ্রই শুরু হবে।

(গ) বরাদ্দকৃত অর্থের পরিমাণ শ্যামপুর-ধান্দালী রাস্তা ৪২১.৭৫ লক্ষ টাকা। শ্যামপুর-শিবপুর রাস্তা ৩১৩.২৬ লক্ষ টাকা।

### বাগনান স্টেশনের নিকট উড়ালপুল নির্মাণ

৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৯৯) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বাগনান স্টেশনের নিকট উড়ালপুল তৈরির পরিকল্পনা সরকারের আছে;

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত সেতু নির্মাণের কাজ শুরু হবে বলে আশা করা যায়; এবং

(গ) উক্ত প্রকল্পের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি।

(খ) ২০০০-২০০১ আর্থিক বছরে সেতুটি নির্মাণের কাজ শুরু করার পরিকল্পনা রাজ্য সরকারের আছে।

(গ) প্রকল্পটির জন্য এখনও অর্থ বরাদ্দ হয়নি; তবে প্রকল্পটির প্রাক্কলিত মূল্য আনুমানিক ২৯.৪৫ কোটি টাকা।

### ফলতা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৬) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ ২৪-পরগনার অন্তর্গত ফলতা ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটির গৃহের সংস্কারের পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে কোনও প্রস্তাব বিবেচনাধীন নেই।

(খ) কোনও প্রশ্নই ওঠে না।

**শ্যামপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩০১) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হাওড়া জেলার শ্যামপুর ২নং ব্লকে ঝুমঝুমি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার জন্য কিছু জমি পাওয়া গিয়াছে;

(খ) সত্যি হলে, উক্ত জমির পরিমাণ কত;

(গ) উক্ত জমি বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(ঘ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) দুই মাস আগে উক্ত জমিটি স্বাস্থ্য দপ্তরের নামে নথিভুক্ত করা হয়েছে।

(গ) না।

**হাওড়ায় জুনিয়র পলিটেকনিক কলেজ**

৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩০৩) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হাওড়া জেলার শ্যামপুরে জুনিয়র পলিটেকনিক কলেজ খোলার পরিকল্পনা সরকারের আছে কি?

**কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

### সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক

৭০। (অনুমোদিত প্রশ্ন নং ৩১৭) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের বর্তমান ডাইরেক্টর বোর্ডের নির্বাচন কবে হয়েছিল; এবং

(খ) উক্ত ব্যাঙ্কের পরবর্তী বোর্ড অফ ডাইরেক্টর নির্বাচন কখন হবে বলে আশা করা যায়?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৫শে মার্চ, ১৯৯০।

(খ) আইনানুগ নির্বাচনের অনুকূল পরিস্থিতি সৃষ্টি হলেই উক্ত নির্বাচন অনুষ্ঠিত হবে।

### গঙ্গাতীরে হাওড়া জেলা পরিষদের বাংলো

৭১। (অনুমোদিত প্রশ্ন নং ৩২২) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হাওড়া জেলা পরিষদের গঙ্গাতীরের নূতন বাংলোটি কোন্ বেসরকারি প্রতিষ্ঠানকে শর্ত সাপেক্ষে লীজ দেওয়া হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, এর ফলে কি পরিমাণ অর্থ জেলা পরিষদের আয় হবে বলে আশা করা যায়?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এক বৎসরের লীজের জন্য ৭২,০০০ (বাহাত্তর হাজার) টাকা জেলা পরিষদের আয় হয়েছে।

### বীজ খামারের দুরবস্থা

৭২। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৯) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ও শ্রী ইউনুস সরকার :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি বীজ খামারে পাওয়ার টিলার অকেজো বা খারাপ অবস্থায় রয়েছে; এবং

(খ) উক্ত বীজ খামারগুলিতে ট্রাক্টর ভাড়া করে চাষ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্যে মোট ১৫৪টি বীজখামারে পাওয়ার টিলার খারাপ অবস্থায় রয়েছে।

(খ) হ্যাঁ, যেসব কৃষি খামারে পাওয়ার টিলার খারাপ অবস্থায় রয়েছে, সে সব খামারে পাওয়ার টিলার, ট্রাক্টর অথবা হালের বলদ ভাড়া করে চাষ করার ব্যবস্থা আছে। বর্তমানে আর্থিক বছরে ১৮টি নতুন পাওয়ার টিলার কেনার ব্যবস্থা করা হয়েছে, এগুলি সরকারি খামারে ব্যবহৃত হবে এবং আরও ২০টি পাওয়ার টিলার কেনার প্রস্তাব আছে।

### বীজখামার

৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪০) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) এবং ইউনুস সরকার :** বিধায়কদ্বয় আনীত তারকাবিহীন কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বীজখামারের সংখ্যা কত; এবং

(খ) এরমধ্যে কতগুলি সুরক্ষিত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্যে মোট বীজখামারের সংখ্যা ২০০টি।

(খ) সবগুলি খামারই সুরক্ষিত।

### মুর্শিদাবাদ জেলায় বিদ্যুতের চাহিদা

৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪১) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ও শ্রী**

**ইউনুস সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত দুই আর্থিক বছরে মুর্শিদাবাদ জেলায় বিদ্যুতের চাহিদা কত ছিল; এবং

(খ) উক্ত সময়ে বিদ্যুৎ-গ্রাহকদের কাছ থেকে বিদ্যুৎ ব্যবহার বাবদ অর্থের পরিমাণ কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত দুই আর্থিক বছরে অর্থা[illegible] ও ১৯৯৮-৯৯ আর্থিক [illegible]ছর দুটিতে মুর্শিদাবাদ জেলায় বিদ্যুতের চাহিদা ছিল নিম্নরূপ ঃ

| আর্থিক বছর | গ্রাহক শ্রেণী | বিদ্যুতের চা[illegible] (এম [illegible]) |
|---|---|---|
| ১৯৯৭-৯৮ | নিম্ন ও মধ্যচাপ এবং ডিসেন্ট্রালাইজড্ বাল্ক | ৩৮৫ ৭[illegible] |
| | সেন্ট্রালাইজড্ বাল্ক | ১০.৩২২ |
| ১৯৯৮-৯৯ | নিম্ন ও মধ্যচাপ এবং ডিসেন্ট্রলাইজড্ বাল্ক | ৪৩০.৫৫৬ |
| | সেন্ট্রালাইজড্ বাল্ক | ১০.৪৪১ |

(খ) উক্ত সময়ে বিদ্যুৎ-গ্রাহকদের কাছ থেকে বিদ্যুৎ ব্যবহার বাবদ প্রাপ্য অর্থের পরিমাণ নিম্নরূপ ঃ

| আর্থিক বছর | গ্রাহক শ্রেণী | প্রাপ্য অর্থের পরিমাণ (লক্ষ টাকায়) |
|---|---|---|
| ১৯৯৭-৯৮ | নিম্ন ও মধ্যচাপ এবং ডিসেন্ট্রালাইজড্ বাল্ক | ২১৯৭.৩৬ |
| | সেন্ট্রালাইজড্ বাল্ক | ৩৫৮.২২ |
| ১৯৯৮-৯৯ | নিম্ন ও মধ্যচাপ এবং ডিসেন্ট্রলাইজড্ বাল্ক | ২৬০৪.২৯ |
| | সেন্ট্রালাইজড্ বাল্ক | ৩৫৯.৫৫ |

## পিংলায় ১৩২ কে.ভি. সাব স্টেশন

৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৯) **শ্রী রামপদ সামন্ত ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার পিংলা থানার করকাইয়ে অনুমোদিত ১৩২ কে.ভি. বিদ্যুতের সাব-স্টেশনটির স্থাপনের কাজ কবে নাগাদ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়; এবং

(খ) উক্ত প্রকল্পটি রূপায়ণের জন্য বরাদ্দকৃত অর্থের—জানুয়ারি, ২০০০ পর্যন্ত কি পরিমাণ অর্থ ব্যয়িত হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মেদিনীপুর জেলায় পিংলা ১৩২ কে.ভি. সাব-স্টেশন নির্মাণের কাজ ২০০২ সালের মধ্যে সম্পূর্ণ হবে বলে আশা করা যায়।

(খ) উক্ত সাব-স্টেশন নির্মাণের জন্য জমি বাবদ আজ পর্যন্ত ১,৮৯,২৪০ টাকা খরচ হয়েছে।

### মেদিনীপুরে বিদ্যুতের সাব-স্টেশন

৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩৭৩) **শ্রীমতী নন্দরাণী দল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলায় বিদ্যুতের কয়েকটি সাব-স্টেশন স্থাপনের পরিকল্পনা সরকারের আছে;

(খ) সত্যি হলে, কয়টি এবং কোথায় কোথায় স্থাপন করা হবে; এবং

(গ) বর্তমানে এগুলি কোন্ পর্যায়ে আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি।

(খ) মেদিনীপুর জেলার নিম্নলিখিত সাব-স্টেশনগুলি তৈরির পরিকল্পনা আছে ঃ

(১) মেদিনীপুর ২২০।১৩২ কে.ভি. সাব-স্টেশন। এটি ধর্মায় তৈরি হবে।

(২) নিউ হলদিয়া ২২০।১৩২ কে.ভি. সাব-স্টেশন। এটি হলদিয়ায় তৈরি হবে।

(৩) পিংলা ১৩২।৩৩ কে.ভি. সাব-স্টেশন। এটি পিংলায় তৈরি হবে।

(৪) বীরসিংহ ১৩২।৩৩ কে.ভি. সাব-স্টেশন। এটি বীরসিংহে তৈরি হবে।

(৫) তমলুক ১৩২।৩৩ কে.ভি. সাব-স্টেশন। এটি তমলুকে তৈরি হবে।

(৬) ঝাড়গ্রাম ১৩২।৩৩ কে.ভি. সাব-স্টেশন। এটি তমলুকে তৈরি হবে।

(৭) কন্টাই ১৩২।৩৩ কে.ভি. সাব-স্টেশন। এটি তমলুকে তৈরি হবে।

(৮) দিঘা ১৩২।৩৩ কে.ভি. সাব-স্টেশন। এটি তমলুকে তৈরি হবে।

(গ) ক্রমিক নং (১)-এ বর্ণিত মেদিনীপুর ২২০।১৩২ কে.ভি. সাব-স্টেশনের ১৩২ কে.ভি. অংশের কাজ সম্পূর্ণ এবং চালু হয়েছে। সাব-স্টেশনটির ২২০ কে.ভি. অংশের কাজ জাপানের জে.বি.আই.সি. সংস্থার আর্থিক সহায়তায় পর্ষদের ট্রান্সমিশন প্রজেক্টের সঙ্গে ক্রমিক নং (২) থেকে (৪)-এ বর্ণিত সাব-স্টেশনগুলির নির্মাণ কাজ জে.বি.আই.সি.র আর্থিক সহায়তায় পর্ষদের ট্রান্সমিশন প্রজেক্ট সিস্টেমের অন্তর্ভুক্ত এ ব্যাপারে আদেশনামা শীঘ্রই জারি করা হবে।

তমলুক ১৩২।৩৩ কে.ভি. সাব-স্টেশনটির স্থাপনের কাজ চলছে এবং আশা করা যায় এই সাব-স্টেশনটি ২০০১ সালের মার্চ মাসের মধ্যে চালু করা যাবে।

ক্রমিক নং (৬) থেকে (৮)-এ বর্ণিত সাব-স্টেশনগুলির নির্মাণ কাজ ক্রমান্বয়ে হাতে নেওয়া হবে।

**চন্দ্রকোনা বিদ্যাসাগর মহাবিদ্যালয়ে বিজ্ঞান বিভাগ**

৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩৭৯) শ্রী গুরুপদ দত্ত ঃ উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চন্দ্রকোনা বিদ্যাসাগর মহাবিদ্যালয়ে বিজ্ঞান বিভাগ চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কোন্ শিক্ষাবর্ষ থেকে তা চালু হবে বলে আশা করা যায়?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি সরকারের বিবেচনাধীন।

(খ) এখনও এ বিষয়ে সিদ্ধান্ত নেওয়া হয়নি।

### লালবাগ শহরে বিদ্যুতের সাব-স্টেশন

৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮৬) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার লালবাগ শহরে বিদ্যুতের সাব-স্টেশন তৈরির বিষয়ে একটি পরিকল্পনা আছে; এবং

(খ) থাকলে, এই পরিকল্পনা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি।

(খ) লালবাগের রানসাগর মৌজায় (জে.এল. নং ৬৬) একটি ৩৩।১১ কে.ভি. সাব-স্টেশন তৈরির জন্য ২.৭৬ একর একটি জমি চিহ্নিত করা হয়েছে। জেলা পরিষদের মাধ্যমে জমিটি ক্রয় করার চেষ্টা করা হয়েছিল। কিন্তু জমির মালিক জমিটি বিক্রয় করতে অনিচ্ছুক হওয়াতে বর্তমানে জমিটি জেলা সমাহর্তার মাধ্যমে অধিগ্রহণ করার চেষ্টা করা হচ্ছে। জমি অধিগ্রহণ হলেই সাব-স্টেশন নির্মাণের কাজ শুরু করা হবে।

### বন্ধ কারখানার জমি বিক্রি

৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ৪২৯) **শ্রী অশোককুমার দেব ঃ** শিল্প-পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মোট কত সংখ্যক বন্ধ কারখানায় জমি সরকারি বা বেসরকারি সংস্থাকে বিক্রি করা হয়েছে; এবং

(খ) বিক্রি হওয়া জমিতে কি কি ধরনের প্রকল্প গড়ে উঠেছে?

**শিল্প-পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একটাও না।

(খ) প্রশ্নই উঠে না।

### সেতু নির্মাণ

৮০। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫১) **শ্রী দিলীপকুমার দাস ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার রায়গঞ্জের নাগর নদীর উপর সেতু নির্মাণের জন্য দরপত্র আহ্বান করেছিল; এবং

(খ) সত্যি হলে, কোন কোম্পানি উক্ত দরপত্র পেয়েছিল?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এটা সত্যি। তবে রায়গঞ্জের নিকট নাগর সেতুটি উত্তর দিনাজপুর জেলায়, মুর্শিদাবাদ জেলায় নয়।

(খ) রাজপথ কন্ট্রাকক্টরস্ অ্যান্ড ইঞ্জিনিয়ার্স (প্রাঃ) লিমিটেড।

**খড়গপুর মহকুমায় কৃষি অফিস**

৮১। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৩) **শ্রী জ্ঞানসিং সোহনপাল ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৬ সালের জানুয়ারি মাসে স্থাপিত খড়গপুর মহকুমার অধীন কোনও কৃষি মহকুমা অফিস নেই;

(খ) সত্যি হলে, তার কারণ কি; এবং

(গ) কবে নাগাদ খড়গপুর শহরে মহকুমা কৃষি অফিস চালু হবে বলে আশা করা যায়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, এটা সত্যি নয়। কারণ খড়গপুর ও তার পার্শ্ববর্তী ব্লকগুলি নিয়ে মেদিনীপুর সদর মহকুমার দক্ষিণ অংশের জন্য মেদিনীপুর সদর (দক্ষিণ) নামে একটি কৃষি মহকুমা অফিস মেদিনীপুর শহরে প্রথম থেকেই চালু আছে এবং একটি এলাকা বর্তমান প্রশাসনিক খড়গপুর মহকুমার এলাকাধীন।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশাসনিক মহকুমা অফিসের খড়গপুর সদর কার্যালয়ের সঙ্গে নিবিড় যোগাযোগ রক্ষা করার জন্য মেদিনীপুর সদর (দক্ষিণ) মহকুমা কৃষি অফিসটিকে খড়গপুর মহকুমা কৃষি অফিসে রূপান্তরিত করে এটির সদর কার্যালয় মেদিনীপুর শহর

থেকে খড়্গপুর শহরে স্থানান্তরিত করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

**নতুন মহাবিদ্যালয় স্থাপন**

৮২। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৮) **শ্রী জাহাঙ্গীর করিম ও শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে সরকার কতগুলি মহাবিদ্যালয় স্থাপনের পরিকল্পনা গ্রহণ করেছেন; এবং

(খ) তন্মধ্যে মেদিনীপুর জেলার ডেবরা থানায় কোনও মহাবিদ্যালয় স্থাপনের প্রস্তাব সরকারের আছে কি?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সাতটি মহাবিদ্যালয় স্থাপন করা হয়েছে।

(খ) কোনও প্রস্তাব বিবেচনাধীন নেই।

**গ্রাম পঞ্চায়েতের বন্ধ কার্যালয়**

৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ৫০১) **শ্রী শেখ জাহাঙ্গীর করিম ও শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার পিংলা থানার ৯নং পঞ্চায়েত কার্যালয় বর্তমানে বন্ধ আছে; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, সত্যি নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**Power Generation Capacity of Durgapur Project**

84. (Admitted Question No. 517) **Shri Pankaj Banerjee : Will** the Minister-in-charge of Power Department be pleased to state—

(a) what is the installed Generating capacity of Durgapur Project; and

(b) what was the daily average generation of Power of these during 1998-99 and 1999-January, 2000?

**Minister-in-charge of Power Department :**

(a) 390 M.W.

(b)

| Year | Generations | Daily Average |
|---|---|---|
| 1998-99 | 593 MU | 1.62 MU |
| 1999-2000 | 715 MU | 2.34 MU |

**Rural Electrification**

85. (Admitted Question No. 520) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of Power Department be pleased to state—

(a) whether it is a fact that a number of villages in West Bengal are still not provided with electricity;

(b) if so, what is the number of such villages; and

(c) what measures it the Government taking to provide these villages with electricity?

**Minister-in-charge of Power Department :**

(a) Yes.

(b) Number of virgin mouzas to be electrified as on 31.01.2000 is 8.533.

(c) Government has set up West Bengal Rural Energy Development Corporation for looking after the work of rural electrification exclusively. This organisation is working for the rural electrification in association with the Zilla Parishads. In the

Financial year of 1999-2000 Rs.56.368 crores have been alloted to this organisation. In the Financial year of 2000-2001 Rs.100/- crores have been proposed for the organisation. In addition Rs.220 crores have been proposed as grants to the Zilla Parishads for rural electrification work.

Districts where WBREDC could not start its work yet, WBSEB is looking after the work of rural electrification.

### ইন্দিরা গান্ধীর মূর্তি স্থাপন

৮৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪৭) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার প্রাক্তন প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর একটি মূর্তি বসানোর সিদ্ধান্ত নিয়েছেন;

(খ) যদি সত্যি হয়, তবে কোথায় মূর্তিটি বসানো হবে; এবং

(গ) কবে নাগাদ মূর্তিটির আবরণ উন্মোচিত হবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি।

(খ) মূর্তিটি বসানোর সঠিক স্থান এখনো নির্ণয় করা যায়নি। সংশ্লিষ্ট বিভিন্ন বিভাগের অভিমত নিয়ে শীঘ্রই এটা নির্ণিত হবে।

(গ) এক্ষুনি সঠিক দিনক্ষণ বলা সম্ভব নয়।

### Utilisation of money released by Finance Department

87. (Admitted Question No. 592) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the School Education Department be pleased to state—

(a) the amount released by the Finance Department up to 1.2.2000 during the year 1999-2000 for School Education Department on Non-Plan and Plan heads; and

(b) the amount utilised up to 31.3.2000?

**Minister-in-charge of the School Education Department :**

(a) Non-Plan Rs.2673,23,41,328.00
Plan Rs.51,89,81,000.00

(b) Non-Plan Rs.2550,41,50,892.00
Plan Rs.75,09,81,000.00

A sum of Rs.2320.00 lakh was sanctioned in the month of March. 2000 in addition to the amount sanctioned up to 28.2.2000.

### কংসাবতী নদীর উপর সেতু নির্মাণ

৮৮। (অনুমোদিত প্রশ্ন নং৮২৭) শ্রী ব্রহ্মময় নন্দ ঃ পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না-শ্রীরামপুরে কংসাবতী নদীর উপর সেতু নির্মাণের কাজটি বর্তমানে কোন পর্যায়ে আছে; এবং

(খ) ৩১।১।২০০০ পর্যন্ত উক্ত সেতু নির্মাণের জন্য ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সেতুটির ৪ (চার)-টি কূপের কাজ সম্পূর্ণ হয়েছে। ৪ (চার)-টি বেস্টনীর (Girder) কাজ সম্পূর্ণ হয়েছে। ১ (এক)-টি বেস্টনীর কাজ চলছে এবং ৪ (চার)-টি বেস্টনীর কাজ শীঘ্রই সম্পন্ন হবে। শ্রীরামপুরের দিকে অ্যাপ্রোচ রোডের মাটির কাজ অর্ধেকের বেশি সম্পন্ন হয়েছে। তিনটি স্তম্ভের কাজ সম্পূর্ণ হয়েছে।

(খ) ৩১।১।২০০০ পর্যন্ত উক্ত সেতু নির্মাণের জন্য ব্যয়িত মোট অর্থের পরিমাণ টাকা ২,১৯,১৭,৯৬৯.০০-এর মধ্যে রাজ্য তহবিলের টাকা ৯০,০০,০০০.০০ এবং কেন্দ্রীয় সংরক্ষিত তহবিলের টাকা ১,২৯,১৭,৯৬৯.০০ মাত্র।

### জোড়াবাগান থানা

৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯৭৬) শ্রী সঞ্জয় বক্সী ঃ স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, জোড়াবাগান থানাটি যে বাড়িতে তার অনেক অংশ ভগ্নপ্রায়; এবং

(খ) সত্যি হলে, উক্ত বাড়িটি মেরামত বা পুনর্নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পূর্বে বাড়িটি ভেঙ্গে পুনর্নির্মাণের সিদ্ধান্ত নেওয়া হয়েছিল। কিন্তু ইতিমধ্যে কলকাতা কর্পোরেশন বাড়িটিকে ঐতিহ্যপূর্ণ বাড়ি (হেরিটেজ বিল্ডিং) হিসাবে ঘোষণা করায় কাজটি স্থগিত হয়ে যায়। নতুন প্রস্তাব বিবেচনাধীন।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion. The first one is from Shri Atish Chandra Sinha - Lo, Shri Abdul Mannan - MLA and Shri Saugata Ray - MLA on the subject of repeated political clashes during the last six months in the districts of Midnapore, Hoogly, Bankura and Burdwan, and the second one is from Shri Sobhan Deb Chattopadhyay on the subject of alleged rigging and violence during civic election in Calcutta and Bidhannagar on 25.6.2000.

The first notice of Shri Atish Chandra Sinha - Leader of the opposition and others are in order and I give my consent to it. As under rule 61(i) not more than one Motion shall be made at the same sitting. I, therefore, withhold my consent to the second Motion.

Now I call upon Shri Atish Chandra Sinha - HLO to ask for the leave of the House to move his adjournment motion.

**Shri Atish Chandra Sinha :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely, -

Whereas, there has been repeated political clashes amongst the C.P.I.(M), the Trinamul Congress and BJP in the last six months in the districts of Midnapore, Hooghly, Bankura and Burdwan;

Whereas, such cases of clashes have been lodged in the police station areas of Keshpur, Pingla, Dantan, Khanakul, Goghat, Arambagh, Kotalpur, etc.;

Whereas, a number of people of all the parties have been killed in the clashes and there has been large scale murder, looting and destruction of properties;

Whereas, the police has been totally ineffective in stopping the clashes and arresting the culprits; and

Whereas, the common people of these areas are feeling insecure and many are leaving these areas;

This House, therefore, urges the State Government to take appropriate steps to stop the violence, search out and confiscate all the illegal arms and take measures to restore confidence in the minds of the affected people.

[11-40 — 11-50 a.m.]

**শ্রী রবীন দেব ঃ** স্যার, এটা একটা রিচুয়াল ব্যাপার হয়ে যাচ্ছে - প্রতি সেসনে ওরা এই ধরনের অ্যাডজর্ন মোশন আনেন। এটা অযৌক্তিক। এটা হাউসকে অবমাননা করা। আমি তাই এর বিরোধিতা করছি।

**Mr Speaker :** As objection has been raised by Shri Robin Deb, I would request the Hon'ble members who are in favour of granting leave to raise in their seats.

(At this stage several Congress(I) Members stood in their seats)

**Mr. Speaker :** As not less than thirty members have risen in support of the leave, the leave is granted.

The Adjournment Motion will be taken up for discussion at 12 noon and the discussion will continue for two hours. If any member wants vote the Motion that also have to be put before expiry of the two hours. Under rule 65 of the Rules of procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly no question can be put at the end of the two hours before.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received four notices of Calling Attention on the following subject, namely :—

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Reported decision of the Union Government to close down 5 Govt. Undertakings in the State. | : | Shri Tapan Hore |
| ii) | Alleged mass killing under Raidighi P.S. on 24.6.2000 | : | Shri Sudhir Bhattacharjee<br>Shri Sobhan Deb Chatto-padhyay |
| iii) | Failure of the State Government to conduct free and fair election of C.M.C. | : | Shri Ashok Kumar Deb<br>Shri Saugata Roy |
| iv) | Non-construction of approaching road of the Bridge on Bagjola Canal at Sonepur-hat, South 24-Parganas | : | Shri Badal Zamadar |

I have selected the notice of Shri Tapan Hore on the subject of reported decision of the Union Government to close down 5 Govt. Undertakings in the State.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 4th July, 2000.

### Presentation of the Eleventh Report of the Standing Committee on Irrigation & Waterways and Water Investigation and Development (1999-2000)

**Shri Tapan Hore :** Sir, I beg to present the Eleventh Report of the Standing Committee on Irrigation & Waterways and Water Investigation and Development (1999-2000) on the Pre-voting Budget Scrutiny (2000-2001)

## LAYING OF REPORTS

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission, I beg to lay the Annual Report and Accounts of the Saraswaty Press Limited for the year 1998-99.

### Audit Report along with certified Accounts of the West Bengal Housing Board for the year 1996-97

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission, I beg to lay the Audit Report along with certified Accounts of the West Bengal Housing Board for the year 1996-97.

### 10th Annual Report of West Bengal Surface Transport Corporation Limited for the year 1998-99

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission, I beg to lay the 10th Annual Report of West Bengal Surface Transport Corporation Limited for the year 1998-99.

## LAYING OF CERTIFICATE

### Audit Certificate certified Accounts & Audit Report on the Account of Hooghly River Bridge Commissioners for the year 1996-97

**Shri Prabodh Chandra Sinha :** Mr. Speaker, Sir, with your kind permission, I beg to lay the Audit Certificate certified Accounts & Audit Report on the Account of Hooghly River Bridge Commissioners for the year 1996-97.

## LAYING OF REPORT

### Annual Report of the West Bengal Minorities Development & Finance Corporation for the year 1995-96

**Shri Mohammad Amin :** Mr. Speaker, Sir, I beg to lay the Annual Report of the West Bengal Minorities Development and Finance Corporation for the year 1995-96.

## LAYING OF RULES

### The West Bengal Electricity Regulatory Commission (Salaries, Allowance and Conditions of Services of Chairperson and other Members and Subscribing to Oath of office and Secrecy by Chairperson and other members Rules, 1999.

**Shri Prabodh Chandra Sinha :** With your kind permission I beg to lay, Mr. Speaker, Sir, the West Bengal Electricity Regulatory commission (Salaries, Allowance and Conditions of Services of Chairperson and other Members and Subscribing to Oath of office and Secrecy by Chairperson and other Members) Rules, 1999 issued under Notification No.101-Power/III, dated the 26th March, 1999.

### The West Bengal Electricity Regulatory Commission (Appointment of Chairperson and Members, Functions, Budget and Annual Report) Rules, 1999.

**Shri Prabodh Chandra Sinha :** Mr. Speaker, Sir, with your kind permission, I beg to lay the West Bengal Electricity Regulatory Commission (Appointment of Chairperson and Members functions, Budget and Annual Report) Rules, 1999 issued under Notification No. 396-Power/III, dated the 30th December, 1999.

## The West Bengal Electricity Regulatory Commission (Conduct of Business) Regulations, 2000.

**Shri Prabodh Chandra Sinha :** (In) With your kind permission, Mr. Speaker, Sir, I beg to lay the West Bengal Electricity Regulatory Commission (Conduct of Business) Regulations 2000 issued under Notification No.1-/WBERC, dated the 3rd February, 2000.

**Mr. Speaker :** Now I will take up the mention cases. As many as possible within 12 noon will be taken up. মিঃ বাপুলি আপনার কি পয়েন্ট অফ অর্ডার আছে বলুন,

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল দেখলাম বিধানসভা ইলেকশনের মতো সি এম ইলেকশনেও সিপিএম দাপট চালিয়েছে।

**মিঃ স্পিকার ঃ** নো, নো হবে না। সুধীরবাবু আপনি আপনার মেনশন বলুন।

## MENTION CASES

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফলতা বিধানসভায় ডায়মন্ড বারহার রোডের পূর্বদিক দিয়ে যে রাস্তাটি ফতেপুর থেকে মালিকপুর পর্যন্ত গিয়েছে, জেলা পরিষদের কংক্রিটের রাস্তা করার কথা ছিল ১ কিলোমিটার কিন্তু রাস্তাটি হাফ কি.মি. পর্যন্ত করা হয়েছে। ওই রাস্তার টাকা নয়ছয় হয়েছে। অথচ ওই রাস্তার অবস্থা খুবই খারাপ। প্রত্যেকদিন হাজার হাজার মানুষ চলাফেরা করে। সাধারণ মানুষের যাতায়াতের ভীষণ অসুবিধা হচ্ছে। জেলা পরিষদ নির্বিকার। তাই ওই রাস্তার কাজ যাতে দ্রুত আরম্ভ করে ওই এলাকার সাধারণ মানুষের সুবিধা হয় তার দাবি জানাচ্ছি।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলায় অতিবৃষ্টির ফলে বোরো চাষের ব্যাপক ক্ষতি হয়েছে। বিশেষ করে মেমারি, মন্তেশ্বর, জামুরিয়ার চাষিরা পাকা ধান ঘরে তুলতে পারেনি। এদিকে সমবায়ের কাছ থেকে যেসব চাষিরা ঋণ নিয়েছে তারা সেই ঋণ শোধ করতে পারছে না। আমি এই ব্যাপারে কৃষিমন্ত্রীর কাছে আবেদন করছি যে, যেসব কৃষকরা সমবায় ঋণ নিয়েছে কিন্তু ঋণ শোধ করতে পারেনি তাদেরকে পুনরায় ঋণের ব্যবস্থা করে দেওয়া হোক। ক্ষুদ্র এবং প্রান্তিক ভাগ চাষিদের বীজ, সার যেন সরবরাহ করা হয় এবং মৌজা ভিত্তিক শস্য বিমা চালু করার দাবি করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল যে নির্বাচন অনুষ্ঠিত হল সেই নির্বাচন নতুন করে পশ্চিমবঙ্গ মানুষের কাছে তুলে ধরেছে কেমন করে সন্ত্রাস এবং রিগিংয়ের মাধ্যমে মানুষের গণতান্ত্রিক অধিকার কেড়ে নেওয়া যায়। শাসক দল এবং শাসক দলের গুন্ডা বাহিনী এবং পুলিশ বাহিনী সেটা প্রমাণ করেছে। কিন্তু আমার বক্তব্য হচ্ছে যে দল দীর্ঘদিন ধরে গণতন্ত্রের কথা বলেন সেই দল কি করছে, আমরা আজকে সংবাদপত্রে পড়েছি এবং গতকাল আমরা নিজেরাও দেখেছি যে সাংবাদিকদের এবং চিত্র সাংবাদিকদের উপর প্রথমে ইলেকশন কমিশনের মাধ্যমে তাদের গতিপথ নিয়ন্ত্রণের চেষ্টা হল, তারপরে যখন আবার প্রতিবাদ করা হল, তখন নির্দেশ উইথড্র করা হল। কিন্তু গতকাল আমরা দেখলাম চিত্র সাংবাদিকদের উপর ব্যাপকভাবে মারধর করা হয়েছে। তাদের ক্যামেরা কেড়ে নেওয়া হয়েছে। তাদের অবাধ গতিপথ রুদ্ধ করেছে শাসকদল বিশেষ করে মার্কসবাদি কমিউনিস্ট পার্টি। ভাড়াটে গুন্ডাবাহিনী এনে তারা গতকাল নির্বাচনকে প্রহসনে পরিণত করেছে। যারা জরুরি অবস্থার বিরোধিতা করেছিলেন তারাই গতকাল দেখলাম নির্বাচনে গণতন্ত্রের উপর আঘাত হানলেন এবং নির্বাচনকে প্রহসনে পরিণত করলেন। আমরা এটা লক্ষ্য করেছি, গতকাল সি.পি.আই.এস. তারা উত্তর কলকাতায় বিশেষ করে গার্ডেনরিচ অঞ্চলে নির্বাচন করতে দেননি। সকাল সাতটার মধ্যে বুথ দখল করে নিয়েছে। কোথাও ভোটিং মেশিন ভেঙে উড়িয়ে দিয়েছে, বিভিন্ন জায়গায় তারা সন্ত্রাস চালাচ্ছে। সেই সন্ত্রাস যখন সাংবাদিক বন্ধুরা তুলে ধরতে গিয়েছে বিশেষ করে ইলেকট্রনিক মিডিয়া যখন সংবাদ হিসাবে তুলে ধরতে গিয়েছে তখন তারা সেই সংবাদগুলি তুলে ধরতে না পারে তার জন্য তাদেরকে বাধা দেওয়া হয়েছে।

[11-50 — 12-00 Noon.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা উপ-মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলায় আসাম এবং বাংলাদেশের লাগোয়া কুমার গ্রাম দুয়ারে উত্তর ও মধ্য হলদিবাড়ি চাঙমাড়ি প্রভৃতি এলাকায় কে.এল.টি. নামধারি দুর্বৃত্তরা বলপূর্বক অর্থ আদায় করছে। বামপন্থী কর্মিদের বাড়িতে হামলা করছে, যার ফলে রঞ্জিত সিংহ আর.এস.পি. নেতা, প্রাণেশ পাল সি.পি.এম. নেতা নিহত হয়েছেন। শ্যামল দাস ও রোহিনী অধিকারিকে গুলি করা হয়েছে। এই সমস্ত দুবৃত্তরা সশস্ত্রভাবে হামলা করছে, বিভিন্ন এলাকায় থ্রেট করছে, টাকা ওঠাচ্ছে, মানুষের মধ্যে বিভেদ সৃষ্টি করছে। বাংলা ভাষা তাদের ভাষা নয়, এমনভাবে প্রচার করে কামতাপুরি ভাষা চালু করার চেষ্টা করছে। ঐ এলাকার রাজবংশি সম্প্রদায়ের মানুষেরা বাংলা ভাষাকে উপভাষা হিসাবে ব্যবহার করে থাকেন। এই কামতাপুরি লিবারেশন টাইগার তারা সাধারণ মানুষকে থ্রেট করছে, এরা সাধারণ মানুষকে যাতে ডিরেইলমেন্ট করতে না পারে, সেটা দেখা

দরকার। তেমনিভাবে বলতে চাই, ওখানে প্রশাসনকে শক্তিশালি করা দরকার। গত ৫ মাস ধরে এ.ডি.এম., এ.এস.পি. নেই। অবিলম্বে সেখানে এ.এস.পি. যাতে দেওয়া হয় সেই দাবি করছি। আমি স্বরাষ্ট্রমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়কে বলেছিলাম ওখানে এ.ডি.এম. পোস্টিং হয়েছেন জলপাইগুড়িতে, কিন্তু আলিপুরদুয়ারে নেই। এই ব্যাপারটি দেখা দরকার।

**শ্রী অশোককুমার দেব ঃ** মিঃ স্পিকার স্যার, আম আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যে এমনিতেই প্রচুর বেকার সমস্যা, তার মধ্যে ২ দিন আগে আপনারা কাগজে দেখেছেন, নোটিশ এসেছে,-কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিয়েছে ৫টি কারখানা তারা বন্ধ করে দিচ্ছেন। আবার গতকাল কাগজে দেখলাম ১১টি সংস্থা তারা বন্ধ করবার জন্য তৈরি হচ্ছেন। আমরা এই ব্যাপারে খুবই উদ্বিগ্ন। এখানে যে সমস্ত কর্মচারিরা রয়েছেন তারা এর ফলে বেকার হয়ে যাবেন। এমনিতেই হাজার হাজার বেকার রয়েছে। তার উপর যারা চাকরি করছেন, তারা যদি বেকার হয়ে যান তাহলে বিরাট সমস্যা সৃষ্টি হবে। এই সমস্যার সমাধানে আপনাদের চিন্তা করতে হবে। ইতিমধ্যে আমরা দাবি করেছিলাম যাতে কোনও কারখানা বন্ধ করা না হয়। আপনারা দেখেছেন এন.টি.সি.কে নিয়ে ছিনিমিনি খেলা হচ্ছে। এই মুহূর্তে আমরা দেখছি তারা ইস্টার্ন জোনের কারখানা বন্ধ করে দিতে পারে। তাই আমরা দলমত নির্বিশেষে বলতে চাই এই সমস্ত কারখানাগুলি যেন বন্ধ না হয়। যারা কেন্দ্রীয় সরকারের সঙ্গে জড়িত আছেন তারা কথা বলে এই ব্যাপারটি যেন দেখেন, যাতে এই সমস্ত কর্মচারিরা যেন আর বেকার না হতে পারে। আশা করব যাতে কোনও সমস্যা সৃষ্টি না হয় তার জন্য তারা চেষ্টা করবেন।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি বলতে চাই, মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর আমি দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের অন্তর্গত ভরতপুর এবং সালারেতে বেশ কিছুদিন ধরে বিদ্যুৎ-এর সঙ্কট চলছে।

এই খরার সময়ে মানুষ প্রচন্ড কষ্ট পাচ্ছে, কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে। এর ফলে মানুষের মনে ক্ষোভের সৃষ্টি হয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে বিদ্যুৎ সঙ্কট মেটানোর জন্য এবং বিদ্যুৎ সাপ্লাই যাতে বাড়ে তার জন্য আবেদন করছি।

**শ্রীমতি শান্তা ছেত্রী ঃ** (নট প্রেজেন্ট।)

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ এবং জলপথ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কালিয়াগঞ্জ, সেখানে ভাগিরথী নদীর উপরে জগৎখালি বাঁধ ভাঙ্গনের কিছুই মেরামত করা হয়নি। ওখানকার মানুষ আশঙ্কা প্রকাশ করছি আবার বান হবে এবং

ওখানকার মানুষ আবার আশঙ্কার মধ্যে বাস করছে। তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি ঘাসুরিয়ায় জগৎখালি বাঁধ অবিলম্বে মেরামতের বন্দোবস্ত করা হোক। তা নাহলে কালিয়াগঞ্জ এবং নাকাশিপাড়ার মানুষ আবার বিপদের মধ্যে পড়বে।

শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এ... ...র দৃষ্টি আকর্ষণ করছি এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যে দুর্গাপুর এক্সপ্রেসওয়ে চালু করার পর দিল্লি রোড এবং জি.টি. রোডের একটা অংশকে জাতীয় সড়কের মর্যাদা কেন্দ্রীয় সরকার প্রত্যাহার করে নিয়েছে এবং তার দায়-দায়িত্ব রাজ্য সরকারের উপরে চাপিয়ে দিয়েছে। ন্যাশনাল হাইওয়ের স্ট্যাটাস কেড়ে নেওয়ার ফলে ঐ অংশটার মেইনটেনেন্সের জন্য একটা পয়সাও কেন্দ্রীয় সরকার দিচ্ছে না। এর ফলে ঐ রাস্তাগুলো খারাপ হয়ে যাচ্ছে। রাজ্য সরকার তার আর্থিক সীমাবদ্ধতার মধ্যে এই রাস্তাগুলোকে রক্ষণাবেক্ষণ করতে পারছে না। ফলে ভারী যানবাহন এখানে দিয়ে চলাচল করতে পারছে না। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি, দিল্লি রোড এবং জি.টি. রোডের ঐ অংশটাকে যাতে জাতীয় সড়কের মর্যাদা পুনরুদ্ধার করা যায় তার জন্য প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করুন।

শ্রী সৌগত রায় ঃ স্যার, কালকে কলকাতা এবং বিধাননগর পৌর নির্বাচনে সি.পি.এম আবার পুরোনো খেলা দেখিয়েছে। বাইরে থেকে সি.পি.এমের লোকেরা এসে কলকাতায় বুথ দখল করেছে এবং উত্তর ২৪ পরগনা থেকে অমিতাভ নন্দীর লোকেরা সল্টলেকের সমস্ত বুথ দখল করেছে। সুভাষ চক্রবর্তীর সার্টিফিকেট নিয়ে আবার কেউ কেউ ভোট দিতে এসেছে। চল্লিশটি ওয়ার্ডের বুথ তারা দখল করে নিয়েছে এবং অনেক জায়গায় বোমা ফেলেছে। অনেক জায়গায় আমাদের কর্মিরা সি.পি.এমের এই গুন্ডামি প্রতিরোধ করেছে, দুর্ভাগ্যবশতঃ তৃণমূলের কর্মিরা এই গুন্ডামি প্রতিরোধ করেনি এবং এর ফল হয়েছে ঝামাপুকুরে একজন বৃদ্ধলোক সে বোমার আওয়াজে মারা গেছে। এই যদি অবস্থা হয় তাহলে পুলিশের দরকার কি? ভাঙ্গর থেকে আসা ক্যাডার ভর্তি বাস পুলিশ ধরেছে। গণতন্ত্রকে ওরা প্রহসনে পরিণত করেছে। ওদের কাছে কলকাতায় জেতা জরুরি ছিল, বিধাননগরে জেতা জরুরি ছিল, তাই ওরা ইচ্ছামতো বোমাবাজি করে, পুলিশকে নিষ্ক্রিয় করে এবং রাজ্য সরকারের মন্ত্রীরাও এই ঘটনার সঙ্গে প্রত্যক্ষভাবে জড়িত ছিল। এই গণতান্ত্রিক প্রহসনের বিরুদ্ধে রাজ্যের মানুষ তাদের মতামত দেবে। বাইরে থেকে গুন্ডা এনে এবং বুথ দখল করার জবাব মানুষ দেবে। এর বিরুদ্ধে আমাদের লড়াই চলবে, সি.পি.এম এবং তৃণমূলের এই গুন্ডামির প্রতিরোধ আমরা করব।

[12-00 — 12-10 p.m.]

## DEBATE ON ADJOURNMENT MOTION

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় বিরোধী দলের নেতা শ্রী অতীশচন্দ্র সিংহ মহাশয় আজকে যে অ্যাডজর্নমেন্ট মোশন এনেছেন, তার স্বপক্ষে বলতে আমি দাঁড়িয়েছি। এখানে পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী আছেন, পুলিশমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্যও আছেন, আমি তাদের কাছে বলতে চাই যে, মার্কসিজমে একটা কথা আছে 'দা স্টেট উইল বি ওয়াইদার অ্যাওয়ে'। রাষ্ট্র আস্তে আস্তে বিলীন হয়ে যাবে। আমি বলছি দা স্টেট হাজ ওয়াইদার্ড অ্যাওয়ে, দিস ইজ ইন দা স্টেট অফ ওয়েস্ট বেঙ্গল। যেখানে, তিন, চারটে জেলায় রাষ্ট্র বলে, প্রশাসন বলে, আইন-শৃঙ্খলা বলে কিছু আছে বলেই মনে হয় না। এই হাউসে আগেও উল্লেখ করেছি ঘটনা শুধু হয়েছিল কেশপুর থেকে। দিনের পর দিন সেখানে রাজনৈতিক সংঘর্ষ ঘটেছে। আমরা আগেও এই হাউসে বলেছি, এইগুলো বন্ধ করার জন্য পুলিশের ব্যবস্থা নেওয়া দরকার। কিন্তু পুলিশ ব্যবস্থা নিতে পারেনি। গত ৬ মাসে কেশপুরে রাজনৈতিক সংঘর্ষে অন্ততঃ ৬০ জন মারা গেছে। আজকে স্যার আমাদের যেটা বোঝা দরকার প্রথমে, সেটা হচ্ছে যেখানে এসব ঘটনা ঘটছে—কেশপুর, পিংলা, দাঁতন, কোতলপুর, গোঘাট, আরামবাগ, খানাকুল এসব জায়গাগুলো হচ্ছে মেদিনীপুর, হুগলি, বাঁকুড়ার সংযোগস্থলে। এবং, এসব জায়গা সি.পি.এম.-এর সন্ত্রাসের রাজত্ব ছিল। তাদের গুন্ডাদের সহায়তায় কে[illegible]রে গত বিধানসভা নির্বাচনে সি.পি.এম. [illegible] হাজার ভোটে জিতেছিল—যেটা কেউ পারত না গুন্ডাদের দ্বারা বুথ দখল করে ছাপ্পা ভোট না দিলে। পরে সি.পি.এম.-এর অভ্যন্তরীণ গন্ডগোলের জন্য একটা অংশ সি.পি.এম. ছেড়ে তৃণমূল কংগ্রেসে যোগ দেয়, গড়বেতা এবং গোঘাটের কিছু কিছু জায়গায় বি.জে.পি.তে যোগ দেয়। যেহেতু এইসব লোকগুলো [illegible] দলে ছিল, তাই সি.পি.এম. যে কায়দায় সন্ত্রাস করে, সেই কায়দাটা তাদের [illegible]ল, ফলে শুরু হয় রাজনৈতিক সংঘর্ষ। স্যার, সংবাদপত্র এবং সংবাদ মাধ্যমকে আমরা ধন্যবাদ জানাই এই জন্য যে, কেশপুর, পিংলা এসব জায়গায় যে রাজনৈতিক সংঘর্ষ ঘটছে খুব বিস্তৃতভাবে সেইগুলো তুলে ধরছেন। কি হচ্ছে? একটা জায়গায় দুশো, চারশো লোক জমা হচ্ছে, তাদের মুখে রুমাল বাঁধা, তাদের হাতে রাইফেল, সিঙ্গল শটার, বোমা, লোকালি মেড ছোট ছোট কামান, বল্লম—তারা কেউ কোনও জায়গায় সি.পি.এম. কোনও জায়গায় তৃণমূল। তারা যাচ্ছে ধান ক্ষেতের মধ্যে দিয়ে একটা গ্রাম আক্রমণ করতে। আক্রমণ করার সময় গ্রামের লোকজন আগেই ভয় পেয়ে মাঠে পালিয়ে যাচ্ছে, তখন তারা গ্রামটাকে জ্বালিয়ে দিচ্ছে। স্যার, একবার দুবার নয়, অন্তত দুশোটা সংঘর্ষের ঘটনা ঘটেছে। এখানে পুলিশমন্ত্রী আছেন, আমি তাকে জিজ্ঞেস করতে চাই আপনার পুলিশ কি

করছে? আপনার পুলিশ, আপনাদের প্রশাসন সেখানে পুরোপুরি ফেল করে গেছে। এবং, মেদিনীপুরে নতুন এস.পি. যাবার পর থেকে প্রত্যক্ষভাবে সি.পি.এম.কে মদত দিচ্ছে। এটা ঠিক যে, যেভাবে সি.পি.এম. সমাজবিরোধীদের জড়ো করেছিল, সেই একই কায়দায় টি.এম.সি. সমাজবিরোধীদের মদত দিচ্ছে। এটা ঠিক যে, একইভাবে উভয় পক্ষ অস্ত্রশস্ত্র যোগাড় করেছে। এটা ঠিক যে, একইভাবে সি.পি.এম., টি.এম.সি., কোথাও কোথাও বি.জে.পি. সাধারণ মানুষের কাছে, বিশেষ করে ব্যবসায়িদের কাছ থেকে চাঁদা তুলছে। স্যার, সময় থাকলে আমি বিস্তৃতভাবে কি কি ঘটনা ঘটছে বলতে পারতাম, কিন্তু আমি তার মধ্যে যেতে চাইছি না। আমি বলতে চাইছি এখানে সাধারণ মানুষের অবস্থা কি? একটা গ্রামের সেন্ট পারসেন্ট লোকই কোনও একটা পার্টির সমর্থক থাকে না। যখন একটা গ্রাম আক্রান্ত হচ্ছে সমস্ত লোক সেখান থেকে একসাথে পালিয়ে যাচ্ছে এবং আজকে এখানে পুলিশমন্ত্রীর পাশে ওই মন্ত্রী বসে আছেন। তার বিরুদ্ধে অভিযোগ যে, তার বাড়িতে ৪০০ লোক খাওয়া দাওয়া করছে। বাইরে থেকে লোক নিয়ে এসে কেশপুর দখলের চেষ্টা চলছে। এই হচ্ছে অবস্থা। মন্ত্রীর গাড়ি ধরা পড়েছে, তারমধ্যে অস্ত্র ছিল। মন্ত্রীর গাড়ি শেষ পর্যন্ত ব্যবহৃত হচ্ছে অস্ত্র শস্ত্র পাচারের জন্য দিনের পর দিন এই ঘটনা ঘটছে। অথচ প্রশাসন নিশ্চুপ। সেখানে প্রশাসন কিছু ব্যবস্থা নিতে পারছে না। কেশপুরের অধিকাংশ জায়গায় অনেকে যারা আগে সি পি এম করত, এখন আর করেন. সেই সি পি এম ছুট মানুষেরা টি এম সির তাড়া খেয়ে বেরিয়ে যাচ্ছে। স্যার, [illegible] থেকে এসে, কেশপুর থেকে এসে কেশপুর দখল করার চেষ্টা চলছে। আজকে সি. পি এমের গুলিতে নিহত হচ্ছে বিক্ষুব্ধ মানুষ। আজকে তৃণমূলের গুলিতে নিহত হচ্ছে মানুষ। পুলিশ সেখানে কিছু করতে পারছে না। বাঁকুড়া থেকে লোকদের নিয়ে এসে আক্রমণ করছে তৃণমূল বি জে পি। তাদের গুলিতে মারা গেছে অনেক মানুষ। আবার আক্রমণকারিদেরই একজন মারা গেছে। এটা কি জঙ্গলের রাজত্ব? এই রাজ্যে আইন শৃঙ্খলা আছে? এই রাজ্যে পুলিশের কোনও ভূমিকাই নেই। জ্যোতিবাবুর রাজত্বে বামফ্রন্টের রাজত্বে পুলিশের ভূমিকা একেবারে শেষ হয়ে গেছে। দিনের পর দিন এই ঘটনা ঘটছে। শুধু একদিনের ঘটনায় তৃণমূলের লোকেরা একটা গ্রাম আক্রমণ করেছিল। আক্রমণ করতে করতে তারা লুঠপাট চালিয়েছে। তাতে দুজন সি পি এমের লোক মারা গেছে। তারপর তাদেরই কিছু লোক বিচ্ছিন্ন হয়ে গেছে। আর সি পি এমের লোকেরা একদিনে ১০ জনকে খুন করেছে। এই ঘটনা অত্যন্ত বর্বরোচিত ঘটনা। আইন শৃঙ্খলা সমস্ত নীতির নিয়মের বাইরে চলে গেছে। আর এখানে বসে বলছেন অল ইজ রাইট টু দ্য স্টেট অফ ডেনমার্ক। পাঁশকুড়ায় নির্বাচন হয়েছে। এটা নিয়ে অনেকে অনেক কথা বলেছে। পাঁশকুড়ার নির্বাচনে অধিকাংশ জায়গায় কোনও নির্বাচন হয়নি। সেখানে তৃণমূল এবং সি পি এম ক্ষমতা দখলের লড়াই করেছে। সেখানে আজকে রিগিং কমপিটিশন

হয়েছে। এটা বিহারে হয়। যেটা যাদবদের গ্রাম, তারা সেটা দখল করে নেবে। এখানেও এইরকম হচ্ছে। পার্ট দখল করে নিয়েছে। সাধারণ মানুষের অধিকার কোথায়? এক একটা সংঘর্ষে যে পরিমাণগুলি চলে, তাতে প্রচুর টাকা খরচ হয়ে যাচ্ছে। একটা গুলির কত দাম। একটা সংঘর্ষে হিসাব করলে দেখা যায় ১ লাখ টাকা খরচ হচ্ছে। কোথা থেকে এই টাকা আসছে? সুশান্ত ঘোষ মন্ত্রী, তিনি টাকা নিয়ে যেতে পারেন। কিন্তু তৃণমূল কোথা থেকে টাকা জোগাড় করছে? তারা জোর করে চাঁদা আদায় করছে। তৃণমূলের লোকেরা লোকালি টাকা তুলছে। এটা আপনারা বুঝুন? একদিন নয়, দুদিন নয়, আস্তে আস্তে কেশপুর হাতছাড়া হয়ে যাচ্ছে। প্রথমে কেশপুর ওদের হাতের বাইরে চলে গেছে। তারপর আস্তে আস্তে পিংলা চলে যাচ্ছে। এখন ওখানে পলিটিক্যাল ক্লাসেস মেনলি বিটুইন সি পি এম অ্যান্ড টি এম সি। কোথাও তৃণমূল সি পি এম সংঘর্ষ হচ্ছে। কোথাও তৃণমূল বি জে পি সংঘর্ষ হচ্ছে। আবার কোথাও সি পি এম—বি জে পি সংঘর্ষ হচ্ছে। যেখানে সি পি এম ৬০—৭০ হাজার ভোটে জিতত, সেখানে এলাকায় এলাকায় সংঘর্ষ হচ্ছে। লোক মারা যাচ্ছে। আমার হিসাব মতে গত মাসে ৬০৯ মানুষ মারা গেছে। আজকে এই এলাকায় উপদ্রুত এলাকা বলে ঘোষণা করতে হবে। ওই এলাকা ডিসটার্ব এরিয়া হয়ে গেছে।

[12-10 — 12-20 p.m.]

ওরা আগে বলেছেন যে ৩৫৬ ধারার থাপ্পড় দিয়ে এদের শিক্ষা দিয়ে দেবেন। জ্যোতি বাবুদের শিক্ষা দিয়ে দেবেন। আজকে এইভাবে একটা বিরাট এলাকা জুড়ে আইন-শৃঙ্খলা ভেঙে পড়েছে। আজকে তো এই দাবি তোলা উচিত যে এই রাজ্যে সরকার কোনও ব্যবস্থা রাখতে পারছেন না। ইটস ফিট কেস ফর ৩৫৫। সরকারকে জিজ্ঞাসা করতে হবে তোমরা আইন-শৃঙ্খলা রাখতে পারবে কিনা? আর যদি আইন-শৃঙ্খলা রাখতে না পার তাহলে তখন ৩৫৬ করা উচিত। তার কারণ যে ১০।১২।১৫টা থানায় এইভাবে সংঘর্ষ ছড়িয়ে পড়ছে। এই সংঘর্ষ অন্য জায়গাতেও ছড়িয়ে পড়ছে। আজকে দেখলাম যে বর্ধমানের ভাতারে গুলি চলেছে এবং সেই গুলিতে একজন মারা গিয়েছে। এটা রাজ্যের পক্ষে কি প্রমাণ করে? হাজার ইললিগাল আর্মস রয়েছে। ওয়ান শরটার, টু শরটার, রাইফেল, ম্যাসকট, বন্দুক। তাহলে এই রাজ্যে কি করে সাধারণ মানুষের জীবন ও নিরাপত্তা থাকছে। আমরা মাঝে স্যার রাজ্যপালের কাছে গিয়েছিলাম। এই সুশান্ত ঘোষ রাষ্ট্রমন্ত্রী উনি প্রত্যক্ষভাবে ক্ল্যাসে জড়িত। ওর গাড়িতে করে অস্ত্র নিয়ে যাওয়া হচ্ছে। ওকে কেন আগে বরখাস্ত করা হবে না? আমরা ভেবেছিলাম রাজ্যপাল আগে বিজেপি করতেন, সুতরাং কোনও ব্যবস্থা নেবেন। উনি কিছুই করলেন না। চুপ করে থাকলেন। আমরা ভেবেছিলাম রাজ্যপাল যাচ্ছেন মেদিনীপুর সফরে হয়তো উপদ্রুত এলাকায় যাবেন,

তিনি কিছু করতে পারবেন। আমরা দেখলাম যে তিনি কিছু করতে পারলেন না। সুতরাং আজকে সারা ভারতবর্ষের মানুষকে এটা জানানো দরকার যে রাজনৈতিক সংঘর্ষ কোন জায়গায় যাচ্ছে। হ্যাঁ, মনে মনে আমরা একটা সন্তুষ্টি লাভ করেছি যে সি.পি.এমের বুমেরাং হচ্ছে। সি.পি.এম ইজ বিয়িং পেড টু ইটস কয়েন। সি.পি.এমের ট্রেনিং প্রাপ্ত লোকেরা আজকে তৃণমূলে গিয়ে সি.পি.এমের লোকদের ভালভাবে শিক্ষা দিচ্ছে। কিন্তু রাজ্যের পক্ষে এটা কি প্রমাণ করে? হাজার হাজার ইললিগাল আর্মস রয়েছে। ওয়ান শরটার, টু শরটার, রাইফেল, ম্যাসকট, দুরপাল্লার বন্দুক। তার উপর লোহার তৈরি কামান, গ্রেনেড, টারবাইন, স্টেন পর্যন্ত ওইসব এলাকায় ঢুকে গিয়েছে। পুলিশ বলে কিছু নেই। সি.পি.এমের পার্টি অফিস জামশেদ ভবনে সেখানে অস্ত্র মজুত করা আছে। কেশপুরের বাজার সি.পি.এমের দখলে। শুধু ওইটুকুই সি.পি.এমের দখলে রয়েছে। কিন্তু পুলিশ তো কোনওদিন সি.পি.এমের পার্টি অফিস সার্চ করতে পারবে না। মেদিনীপুরে এই ঘটনা ঘটতে পারে। বেলদাতে আমার মনে আছে, ওই এলাকায় কেশপুরে নারায়ণগড় সেখানে পার্টি অফিসে এক্সপ্লোশন হল, পার্টি অফিসের ছাদ উড়ে চলে গেল। চারটে লোক মারা গেল। সি.পি.এমের লিডারের বাড়িতে এক্সপ্লোশন হল। সারা বাড়ি উড়ে চলে গেল। তার মানে সি.পি.এমের পার্টি অফিসে অস্ত্র জড়ো করা থাকে। এই অস্ত্র আপনারা সামলাতে পারছেন না। পশ্চিমবাংলার মানুষের পক্ষ থেকে আমরা চাই এই সংঘর্ষ বন্ধ হোক। আপনারা পুলিশ আইন অনুসারে ব্যবস্থা গ্রহণ করুন। আমরা চাই সমস্ত যে ইললিগাল আর্মস রয়েছে সেগুলো কনফিসকেট করা হোক। যারা এই ধরনের সংঘর্ষে লিপ্ত আছে তাদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক। বুদ্ধদেববাবু বলেছেন যে পাঁশকুড়াতে কেস আছে এমন লোক নাকি কলকাতায় রয়েছে। আপনাদের পার্টির অনেক লোকের নামেই কেস রয়েছে। আরও বেশি লোকের নামে কেস হওয়া উচিত। আপনারা পারবেন তাদের গ্রেপ্তার করতে? আপনারা তাদের গ্রেপ্তার করতে পারবেন না। আমরা আগেই বলেছিলাম দার্জিলিং-এ যখন জি.এন.এল.এফ সংঘর্ষ করেছে, সি.পি.এমের হাতে যে বিশেষ অস্ত্র ছিল সেই অস্ত্র তারা সারেন্ডার করেনি এবং এবারে পাঁশকুড়া, কেশপুর অঞ্চলে অনেকে পার্টি ছেড়ে দিয়েছে। কিন্তু অস্ত্রগুলো তাদের হাতে থেকে গিয়েছে, তারা নিয়ে গিয়েছে তৃণমূল। তার মানে এই অত্যাধুনিক অস্ত্রগুলো সি.পি.এমের সাপ্লাই। ইট ডেপিকট্স ইন দি স্টেট যে কিভাবে আইন শৃঙ্খলা ভেঙে পড়েছে। বাঁকুড়া, বর্ধমানে কিভাবে আইন-শৃঙ্খলা ভেঙে পড়েছে। মেদিনীপুরে যে এস.পি আছেন তিনি একদম সি.পি.এমের হেঞ্চম্যান হিসেবে কাজ করছেন। তাকে ওখান থেকে সরানো দরকার। আজকে পশ্চিমবাংলার যে অবস্থা তাকে যইদ আমরা সংশোধন না করি তাহলে রাজ্য ব্লাড বাথের দিকে যাচ্ছে স্যার, আমরা চাই যে রাজ্যে শান্তি ফিরে আসুক। কলকাতা কর্পোরেশনে আপনারা দেখেছেন যে কতটা অশান্তি ওরা করতে পারেন। এর একটা শেষ

হওয়া দরকার। আজকে এই হাউসে দাবি করছি যে আজকে সাধারণ মানুষের জীবন ও নিরাপত্তা ফিরিয়ে দিতে হবে। এটা যদি না করা যায় তাহলে এই সরকারের রিজাইন করা উচিত। নাহলে এদের বরখাস্ত করে দেওয়া উচিত। এই দাবি রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের পক্ষ থেকে এটা রিচুয়াল হয়ে দাঁড়িয়েছে, প্রতি সেশনের শুরুতেই এই দলের পক্ষ থেকে মুলতুবি প্রস্তাব উত্থাপন করা হয়, আজকে আরও করা হচ্ছে। আজকে রজত জয়ন্তি পালন করছেন। গোটা দেশের অধিকার কেড়ে নিয়ে ১৯৭৫ সালের এই দিনটিতে আমরা দেখলাম এরা সেনসরশীপের দৌলতে কাঁচি চালালেন খবরের কাগজে পাতার পর পাতা কলামের পর কলাম ব্ল্যাঙ্ক ছিল। আজকে তারা মুলতুবি প্রস্তাব আনছেন এখানে আইন-শৃঙ্খলা নেই বলে। গোটা দেশের গণতন্ত্রের গলা টিপে ধরেছিলেন এই দিনটিতে এবং নির্দিষ্টভাবে যে ইস্যুতে এই বিরোধী দলের পক্ষ থেকে বিশেষ করে ১১৫ বছরের এই দলটি কংগ্রেস আমাদের আরও ভাবতে অবাক লাগে এই দলটির আজকে কি দুরবস্থা হয়েছে। যারা সদস্য তারা দেখলাম এখনও বিধানসভার মধ্যে যারা প্রতিনিধিত্ব করেন এইরকম কয়েক জন সদস্য তাদের পক্ষে ভোট দিলেন না এবং বাইরে তারা তৃণমূলের প্রার্থি হয়ে লড়ছেন। এইরকম মেরুদন্ডহীন একটা দল তারা নাকি রাজ্যের আইন-শৃঙ্খলার জন্য উৎকণ্ঠার মধ্যে আছেন। আমরা নির্দিষ্টভাবে লক্ষ্য করেছি এই দলটি তাদের নিজেদের অস্তিত্ব হারিয়ে ফেলেছেন। উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়, সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের দল তাদের নিজেদের অস্তিত্ব হারিয়ে আজকে আইন-শৃঙ্খলা বিপন্ন করছে। সেই শক্তির বিরুদ্ধে লড়াই করতে তারা ব্যর্থ। এই আইন-শৃঙ্খলা রক্ষায় গোটা দেশের সামনে দৃষ্টান্ত স্থাপন করছে। এই বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে এরা গলা মেলাচ্ছে, নিজেদের অস্তিত্ব রক্ষা করতে যারা ব্যর্থ। আমি নির্দিষ্টভাবে উল্লেখ করতে চাই নির্বাচনে দিল্লিতে সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর যখন ৩রা অক্টোবর ভোট বাক্সবন্দী ছিল, ৪ঠা অক্টোবর মূল্যবৃদ্ধি দিয়ে ভোট। ২৮শে অক্টোবর এই রাজ্যে ভোট হয়েছে। ৩টি উপনির্বাচনের দুটিতে আমরা জয়যুক্ত হয়েছি। তারপর ফেব্রুয়ারি মাসে আমাদের ৩টে উপনির্বাচন হয়েছে, আমরা দুটিতে জয়যুক্ত হয়েছি। ২১শে মে পঞ্চায়েত নির্বাচন হয়েছে। এদের সব ষড়যন্ত্রকে ব্যর্থ করে ২০৬টি গ্রামপঞ্চায়েত, ৪৮টি পঞ্চায়েত সমিতি এবং ৮টির মধ্যে ৭টি জিলাপরিষদে বি.জে.পি., তৃণমূল এবং মূল একটাও পায়নি। ওদের জেতা আসন সিঙ্গুর, দিনহাটা সেখানেও আমরা জয়ী হয়েছি। আর ২৮শে মে পৌর নির্বাচন, সেই নির্বাচনেও আমাদের সাফল্য এসেছে। কংগ্রেস নিজেদের কথা নিজেরা বলতে ভুলে গেছে। এখন শুধু প্রতিযোগিতা চলছে। এখন আমরা দেখেছি মহাজোট করবার জন্য ওরা খুব ব্যস্ত হয়ে পড়েছে। তাই আমাদের রাজ্য সরকারের বিরুদ্ধে এই যে ষড়যন্ত্র আন্তর্জাতিক ষড়যন্ত্র

এটা কোনও কথার কথা নয়। স্যার, এখানে মাননীয় মুখ্যমন্ত্রী উল্লেখ করেছেন, আমরা উল্লেখ করেছি যে বারে বারে আমাদের এই রাজ্যে বিশেষ করে গণতন্ত্রকে সৌগতবাবু তিনি মার্কসবাদের কথা উল্লেখ করেছেন দি স্টেট will wither out। কিন্তু তার জানা নেই যে আমাদের এই সংসদীয় গণতন্ত্রে আমাদের কাছ থেকে—শ্রমজীবী মানুষের কাছ থেকে এর উপর কোনও বিপদ আসে না, বিপদ আসে শাসক শ্রেণীর কাছ থেকে। আমরা দেখেছি এই সংসদীয় গণতন্ত্রের উপর বারে বারে আক্রমণ যেন আজ থেকে ২৫ বছর আগে এই দিনটিতে হয়েছিল, এখন আমরা দেখছি সংসদীয় গণতন্ত্রকে জবাই করবার জন্য যখন মানুষের সমর্থন আর ওরা পাচ্ছে না, তখন তারা অস্ত্রের ঝনঝনানি দেখাচ্ছে। এখানে গত ২৮ তারিখে পৌর নির্বাচন হয়েছে। ৫ তারিখে নির্বাচন হয়েছে পাঁশকুড়ায় ওরা নির্বিচারে অত্যাচার চালিয়েছে, এটা ব্যতিক্রম। কিন্তু এটা আমাদের চিত্র নয়। ২৩ বছর ধরে ২ বছরের সরকার হয়েছে আর এরা ২৪ বার চিৎকার করছে, আর আমাদের মুখ্যমন্ত্রী ২৭৬ মাস আছেন, পৃথিবীতে এই ঘটনা বিরল। ২৭৬ মাস গত ২১ তারিখে অতিক্রম করে ২৭৭ মাসে পদার্পণ করছে। এই সমস্ত শত্রুর সমস্ত ষড়যন্ত্রকে ভেদ করে এই সরকার টিকে আছে। আমরা ৬ পার্টি, ৮ পার্টি, ১০ পার্টি মিলে করেছি। সৌগতবাবু আপনি উল্লেখ করলেন যে কারা করছে। স্যার, আপনার মাধ্যমে আমি উল্লেখ করতে চাই যাদের পত্রিকার কথা উল্লেখ করলেন একটু আগে—৬ই জুন বেরিয়েছে মঙ্গলবার কেশপুরের এক গ্রামে তৃণমূল কার্যালয়-এ ভোজালিসহ ধৃত যুবক এই ছবি তারাই বের করেছে। তাদেরই বের করতে হয়েছে কলকাতায় প্রার্থি বাছাই নিয়ে বিক্ষোভ তৃণমূলের। একমাত্র তৃণমূল যাদের দলে যাবার জন্য এইসব যারা মূলের মধ্যে এখনও রয়েছেন সেখানে একটা অংশ তারা আকুঁপাঁকু করছেন।

[12-20 — 12-30 p.m.]

যেখানে আমরা দেখছি টিকিট বিতরণ করবার সময় তাদের ওখানে রিভলভার পাওয়া যাচ্ছে। আর, সেইভাবে উস্কানি দিচ্ছে আইন-শৃঙ্খলা বিপন্ন করার। আমরা কাগজে দেখছি এইসব অস্ত্র-শস্ত্র নিয়ে আসছে। আমরা অনেকবার বলেছি বিদেশিরা টাকা দেয়। আমেরিকা টাকা দিচ্ছে। এখানে কংগ্রেস দলের হাতে দিয়েছে। সেই ডেনজারাস বই-এ একথা পরিষ্কার উল্লেখ করা হয়েছে। "We have given money only twice to Congress to topple the Governments once in Kerala and once in West Bengal where Calcutta is situated and once we have given money to Mrs. Indira Gandhi herself when she was the President of Congress. এই হচ্ছে চিত্র। এবং এটা কংগ্রেসের হাত ধরে এখানে বি.জে.পি., তৃণমূল তারা নিয়ে, এখানকার দেশি-বিদেশিদের কাছ থেকে অর্থ নিয়ে আমাদের রাজ্যের আইন-শৃঙ্খলা বিপন্ন

করবার জন্য মরিয়া হয়ে চেষ্টা চালাচ্ছে এবং নির্দিষ্টভাবে আমরা দেখছি স্যার। মাননীয় সৌগতবাবু আপনি তো একবারও এখানে যে এতগুলো মিউনিসিপ্যালিটির নির্বাচন হল বা গতকাল কর্পোরেশন নির্বাচন হল তার কথা উল্লেখ করলেন না। আর, উত্তর প্রদেশের লক্ষ্ণৌতে যে নির্বাচন হল তাতে কত প্রাণ হল বলিদান? কতগুলো প্রাণ চলে গেল ঐ উত্তরপ্রদেশে স্বায়ত্ত শাসনের নির্বাচনে? অন্ধ্রপ্রদেশে যারা তৃণমূলের সহযোগী, বি.জে.পি.-র সহযোগী, যাদের সমর্থন ছাড়া সরকার চলে না তাদের জন্য আপনার চোখে জল? সেখানে গ্রামোন্নয়ন দপ্তরের মন্ত্রী খুন হলেন। আপনি দেখছেন না? আমার আরও বেশি অবাক লাগছে আপনি এইসব নিয়ে মাথা ঘামাচ্ছেন কিন্তু গতকাল দুর্গাপুরে স্ট্রাইক হয়েছে, গত পরশুদিন। কেন স্ট্রাইক হয়েছে? না, ৬টা রাষ্ট্রায়ত্ত্ব সংস্থা বন্ধ করে দেওয়া হয়েছে তাই। কিন্তু এ ব্যাপারে আপনারা নীরব। কেন? আরও ১০টা সংস্থাকে বন্ধ করে দিচ্ছে। আপনাদের যারা আই.এন.টি.ইউ.সি করছে তেরঙ্গা ঝান্ডা নিয়ে তারা আমাদের লালঝান্ডার সঙ্গে যুক্তভাবে প্রতিবাদে সামিল হচ্ছে। আর, এইসব না দেখে যারা দেশের সর্বনাশ করছে, গত ১লা এপ্রিল থেকে ৭১৪টা পণ্য সারা দেশের জন্য খুলে দিচ্ছে, এই রাজ্যে যারা সন্ত্রাসের পরিবেশ তৈরি করতে চাইছে, তাদের সঙ্গে গলা মেলাচ্ছেন? আপনি একটু আগে গতকালের কর্পোরেশনের নির্বাচনের কথা উল্লেখ করলেন। এ কার কন্ঠস্বর? আপনি তো প্রাকটিক্যালি যে দলে আছেন আপনি কি পা বাড়িয়ে রেখেছেন? আমাদের এ কথা শুনতে হবে? আমরা জানি, দুরাত্মার কোনও ছলের অভাব নেই। আপনারা একটার পর একটা জনগণ থেকে বিচ্ছিন্ন হচ্ছেন। এই রাজ্যে আইন-শৃঙ্খলা নিয়ে সমস্যা তৈরি করার জন্য আপনারা নিজেরা মারামারি, হানাহানি করছেন। আপনাদের নিরাপত্তা রক্ষা করবার জন্য আমাদের স্বরাষ্ট্র দপ্তরকে ব্যস্ত থাকতে হয়। বি.জে.পি., তৃণমূল, মূল - সবাই এই ষড়যন্ত্রের সাথে যুক্ত। আর, সেটাকে ভেদ করে আপনি নির্বাচনের কথা, ফলাফলের কথা বললেন। আমাদের এই রাজ্যে তো আপনারা দ্বিতীয় হয়েছেন। এই পুর নির্বাচন, এটাও বলতে ভুলে গেলেন? এটা কোন আমল? এখানে মাননীয় জ্যোতি বসু মুখ্যমন্ত্রী, মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য উপমুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী। তাদের আমলেই তো আপনারা এতগুলো পুরসভাতে জিতলেন, নাকি? এটা কি অন্ধ্রপ্রদেশ থেকে জিতে এসেছেন? কথা সেটা নয়, কথা হচ্ছে তাহলে নির্দিষ্টভাবে আপনাদের দেখতে হবে আইন-শৃঙ্খলা কারা বিপন্ন করছে। আর, আপনি যদি আইন-শৃঙ্খলা বিপন্ন করার বিরুদ্ধে সোচ্চার হন তো নিশ্চয় আপনাকে স্বাগত জানাব। কিন্তু প্রশ্নটা হচ্ছে অন্য জায়গায়। আপনাদের তো নিজেদের পায়ের তলায়ই মাটি নেই। আপনাদের একের পর এক পতন ঘটছে। আপনাদের দলের মধ্যে এই প্রস্তাব নিয়েও সদস্যদের হুইপ দিয়েও আটকাতে পারেননি। এখানে বিরোধী দলের নেতাকে বলতে হবে আপনি স্টিল নাও যখন আপনার দলের সদস্যদের এই মূলতুবি প্রস্তাবের পক্ষে

সমর্থন আদায় করতে পারেননি তখন কোন অধিকারে হাউসের সময় নষ্ট করাচ্ছেন? আপনাকে এর জবাব দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিরোধী দলের নেতার কাছে এই বক্তব্য জানতে চাইছি এবং এটাও জানতে চাইছি যে, কারা তারা? ঐ গত পরশুদিন ২৩৭ নম্বর রাসবিহারি এভিনিউতে ২৫ জন য়ারা ধরা পড়েছে? ভারত সেবাশ্রম সংঘে পরশুদিন রাতেও ধরা পড়েছে। বিবেকানন্দ সেতুতে অস্ত্র-শস্ত্র নিয়ে কারা ধরা পড়েছে? আপনি একটা ছবি করে ভালো করে দেখুন। আপনি দক্ষিণ কলকাতার প্রতিনিধি। আপনি একটু ভালো করে দেখুন। বাঁকুড়া, মেদিনীপুর, হুগলিতে যা ঘটছে তাতে আমরাও উৎকণ্ঠিত। আমরা এর বিরুদ্ধে দাড়াতে চাই। কিন্তু এটা জেনে রাখুন মাননীয় সৌগতবাবু, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এদেরকে আমরা বলতে চাই, আমরা গত ২৩ বছর ধরে অনেক হুমকি উপেক্ষা করে আমাদের এই সরকারকে টিকিয়ে রেখেছি। আমাদের এই সরকার গোটা দেশের সামনে একটা ইতিহাস তৈরি করেছে, ইতিহাস রচনা করেছে। তাই আপনারা যে মূলতুবি প্রস্তাব উত্থাপন করেছেন আমি বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় স্পিকার স্যার, কংগ্রেস দলের পক্ষ থেকে যে মোশন আনা হয়েছে, সেই মোশনের ওপর আমি আমার বক্তব্য রাখছি। স্যার, মোশনটা একরকমভাবে লেখা হয়েছে, আর মাননীয় সদস্য সৌগত রায় এখানে তার বক্তব্য সম্পূর্ণ অন্যভাবে রাখলেন। আমরা দেখছি, আজকের কাগজেই আছে রাজ্য কংগ্রেস সভাপতি স্টেট ইলেকশন কমিশন এবং সিপিএম দল তথা লেফট ফ্রন্টের ওপর আস্থা রেখেছিলেন। আমরা জানিনা কি করে কংগ্রেস সভাপতি এমন একটা দলের ওপর আস্থা রাখলেন যে দলের মানুষের কাছে কোনও বিশ্বাসযোগ্যতা নেই। সিপিএম দল এখানে সরকারে আছে, অথচ রাজ্যে যে কোনও সরকার আছে এটাই আমরা কেউ উপলব্ধি করতে পারছিনা। সরকার থাকলে তো খুন হলে বিচার হয়। সরকার থাকলে খুন হলে পুলিশ প্রশাসন সে ক্ষেত্রে হস্তক্ষেপ করে। আজকে পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় যেসব ঘটনা ঘটছে—মেদিনীপুর, হুগলি, বর্ধমান, বীরভূম প্রভৃতি জেলায় যেভাবে খুন এবং সন্ত্রাস চলছে তাতে আমরা পশ্চিমবাংলার মানুষরা এই রাজ্যে কোনও সরকার আছে বলে উপলব্ধি করতে পারছিনা। ৬ মাস, ৮ মাস থেকে শুরু করে বিগত এক বছরে একশোর ওপর মানুষ বিভিন্ন ঘটনায় মারা গেছেন। একটা রাজ্যে এই জিনিস ঘটছে, অথচ পুলিশমন্ত্রী এখানে বসে আছেন। কি অসহায় পুলিশমন্ত্রী! প্রতিদিন সংবাদপত্রে ছবি বেরচ্ছে—অসহায় মানুষের ঘর পুড়ছে। প্রতিদিন সংবাদপত্রে ছবি বেরচ্ছে বন্দুক-সহ মানুষ ঘুরে বেড়াচ্ছে, বন্দুক পরিষ্কার করছে। যেখানে বসে তারা বন্দুক পরিষ্কার করছে সেখানে সাংবাদিকরা পৌঁছে যাচ্ছে, অথচ পুলিশ তাদের ট্রেস আউট করতে পারছেনা। যেহেতু এই সরকার সশস্ত্র আন্দোলনে বিশ্বাস করে, খুন জখমে বিশ্বাস করে,

মারামারি হানাহানিতে বিশ্বাস করে সেহেতু পশ্চিমবাংলায় এই সরকার থাকার পরেও এই সমস্ত ঘটনা ঘটছে। আসল ঘটনা হল এই যে, বিগত লোকসভা নির্বাচনের আগে এই রাজ্যে যে বিধানসভার নির্বাচ হয়েছিল, সেই নির্বাচনে এ রাজ্যের মন্ত্রী সূর্যকান্ত মিশ্র ৫০ হাজার ভোটে জিতেছিলেন। তারপর লোকসভার নির্বাচনে ৩০ হাজার ভোটে পিছিয়ে পড়েছেন। আর একজন মন্ত্রী এখানে উপস্থিত আছেন, তিনিও বিধানসভার নির্বাচনে ৪৯ হাজার ভোটে জিতেছিলেন। পরবর্তীকালে লোকসভার নির্বাচনে দেখছি ২১ হাজার ভোটে পিছিয়ে আছেন। জমিদারি চলে যাচ্ছে। আগের দিনে জমিদাররা জমিদারি চলে যাচ্ছে দেখলে লেঠেল পাঠিয়ে তা রক্ষা করার চেষ্টা করত। এখন মেদিনীপুরের বুকে সেই ঘটনা ঘটছে। হুগলিতে সেই ঘটনা ঘটছে। রাজ্যের সর্বত্র সেই ঘটনা ঘটছে। সিপিএম-এর মধ্যে এখন দুটো দল হয়ে গেছে, একটা হ্যাভস আর একটা হ্যাভস নটস। একদল পঞ্চায়েত থেকে শুরু করে জেলা পরিষদ এবং সরকারি বিভিন্ন ক্ষেত্র থেকে লুঠপাট করে পয়সা রোজগার করেছে, তারা হ্যাভস। আর একদল লুঠপাট করতে পারেনি, তারা হ্যাভ নটস হয়ে রয়েছে এবং তারা সিপিএম দলের মধ্যে বিক্ষুব্ধ হয়ে তাদের ক্ষোভ প্রকাশ করছে। কোথাও কোথাও তাদের মধ্যের কিছু কিছু লোক অন্যান্য রাজনৈতিক দলের সাহায্য নিচ্ছে। সাধারণ মানুষ, তারা কি করবে! সিপিএম জমিদারি রক্ষার জন্য মানুষ খুন করছে, অন্যান্য রাজনৈতিক দলের মানুষ খুন করছে। এই অবস্থায় সেই মানুষরা খুবই স্বাভাবিকভাবে অন্য আশ্রয় খুঁজবে, অন্যান্য রাজনৈতিক দলের কাছে সেল্টার নেবে এবং তাই নিচ্ছে। এখানে সবচেয়ে বড় কথা হচ্ছে, আমরা দেখেছি বাঁকুড়া এবং মেদিনীপুরের এস.পি.-রা সন্ত্রাসে মদত দিয়েছে। গৌরব দত্ত যেদিন এস.পি. হয়ে মেদিনীপুরে গিয়েছিলেন, সেদিন আমরা সিপিএম-এর মধ্যে উল্লাস দেখেছি—'আমাদের লোক পাঠানো হয়েছে।' এমন লোককে মেদিনীপুরের এস.পি. করে পাঠানো হল যে হিউম্যান রাইটস কমিশনের স্ট্রিকচারস খেয়েছে। হাওড়ায় যখন অ্যাডিশনাল এস.পি. ছিলেন তখন তিনি খুনের দায়ে অভিযুক্ত ছিলেন। আপনাদের প্রিয়-পাত্র প্রাক্তন চীফ সেক্রেটারি তাঁকে বাঁচাবার চেষ্টা করেছিলেন। সেই গৌরব দত্তকে পাঠালেন মেদিনীপুরে সন্ত্রাস করতে। সেদিন গৌরব দত্ত সেখানে পৌঁছলেন সেদিনই তৃণমূল কংগ্রেসের দেড়শো সমর্থক মানুষের ঘরবাড়ি পুড়লো। মানুষ খুন হল। সেখানে একজন মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ হল, তাঁর গাড়িতে অস্ত্রশস্ত্র পাচার করা হচ্ছে, অথচ তাঁকে গ্রেপ্তার করা হল না। সেখানে ব্যাপকভাবে অস্ত্র-শস্ত্র আমদানি করা হয়েছে। এমন কি পুলিশের রাইফেল পর্যন্ত কেড়ে নেওয়া হয়েছে। সেইসব অস্ত্র দিয়ে তৃণমূল এবং বি.জে.পি কর্মিদের হত্যা করার চেষ্টা করা হয়েছে এবং হচ্ছে। এই যে অবস্থার সৃষ্টি হয়েছে তা দেখে মনে হচ্ছে, কোনও পুলিশ বা কোনও প্রশাসন আছে বলে আমি মনেকরি না। আজকে জ্যোতিবাবু এবং বুদ্ধদেববাবু গোটা রাজ্যে যে পরিস্থিতির সৃষ্টি করেছেন তাতে সংবাদপত্র পড়ে বুঝেছি, কি কি

ধরনের অস্ত্র ব্যবহার করা হচ্ছে। পাইপগান, রিভলভার, পুলিশের রিভলভার, ছোট কামান, বন্দুক থেকে আরম্ভ করে নানা ধরনের অস্ত্র ব্যবহার করা হচ্ছে। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এখানে বসে আছেন। ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে এই ধরনের পরিস্থিতি যদি চলে তাহলে ওনারা তার বিরোধিতা করেন। এই পাশের রাজ্য বিহারে যে জিনিস ঘটছে, তাতে শাসকদল তার বিরোধিতা করছেন। কিন্তু এই রাজ্যে আইনের শাসন আছে বলে আমি মনেকরি না। এই যে বেলদায় পার্টি অফিসে যে বিস্ফোরণ ঘটল, তাতে বলা হল বাইরে থেকে বোমা মারা হয়েছে। কিন্তু জোনাল কমিটির সেক্রেটারির বাড়িতে যে বোম ব্লাস্ট করল তাতে তার শালি, মেয়ে প্রভৃতিরা মারা গেল। সেই জোনাল কমিটির সেক্রেটারি আজও পর্যন্ত পলাতক। লোকসভার উপনির্বাচনকে কেন্দ্র করে আপনারা প্রস্তুত নিয়েছিলেন, কিন্তু পাঁশকুড়ার জনগণ রুখে দিয়েছেন। এমনি করে আপনারা গোটা পশ্চিমবাংলায় আপনাদের সন্ত্রাস, আপনাদের অত্যাচার, আপনাদের সশস্ত্র আক্রমণের বিরুদ্ধে পশ্চিমবাংলার মানুষ রুখে দাঁড়াচ্ছে। সেইজন্য আপনারা পাঁশকুড়ার লজ্জা ঢাকবার জন্য গতকালের কলকাতার পৌর নির্বাচনে উত্তর, পূর্ব, মধ্য এবং গার্ডেনরিচে যে সন্ত্রাস চালালেন, যেভাবে মানুষের গণতান্ত্রিক অধিকারকে হত্যা করলেন আপনাদের পুলিশ-বাহিনীকে কাজে লাগিয়ে, আপনাদের গুন্ডা-বাহিনীকে কাজে লাগিয়ে তাতেই প্রমাণ পাওয়া যায় আপনারা যেনতেন প্রকারেণ ক্ষমতা দখল করে রাখতে চান। আপনারা জানেন, গণতান্ত্রিক পথে যদি নির্বাচন হয় তাহলে আপনারা টিকে থাকতে পারবেন না। আজকে এখানে যে প্রস্তাব আনা হয়েছে সেই প্রস্তাবে একটা জিনিস পরিষ্কার, পাঁশকুড়ার উপনির্বাচনে কংগ্রেস ২ পারসেন্ট ভোট পেয়েছে, কোনও অবস্থানই নেই। সেইজন্য আজকে তারা এই প্রস্তাব নিয়ে এসে তৃণমূলকে সংযুক্ত করলেন যেখানে সরকারের বিরুদ্ধে সরাসরি অভিযোগ আনা উচিত ছিল। তাই আমি এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী হাফিজ আলম সৈরানী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস দলের পক্ষ থেকে যে মোশন আনা হয়েছে তার উপর দু-চারটি কথা বলতে চাই। কংগ্রেসের যে চরিত্র সেই চরিত্র পরিষ্কার হয়েছিল ১৯৯২ সালে। তখন কংগ্রেসের সভাপতি ছিলেন নরসীমা রাও এবং কংগ্রেসের প্রধানমন্ত্রিত্বে ছিলেন নরসীমা রাও। তখন দেখেছি, ১৯৯২ সালে কংগ্রেস সাম্প্রদায়িক শক্তির সঙ্গে আঁতাত করেছিল এবং সাম্প্রদায়িক শক্তির সঙ্গে আঁতাত করে কেবল পশ্চিমবাংলা নয়, পুরো ভারতবর্ষে আগুনের খেলা খেলেছিল। যার মধ্য দিয়ে ৬ ডিসেম্বর, ৯২ সালে, বাবরি মসজিদ ধ্বংস হয়েছিল, ভায়ের রক্তে ভায়ের হাত কলুষিত হয়েছিল। অনেক মা, মেয়ের সিঁদুর মুছে গিয়েছিল। তখনই কংগ্রেসের চরিত্র বুঝেছি।

সুতরাং কংগ্রেসের দুটি ভাগ হলেও আমি মনেকরি না এই ভাগ কোনও আদর্শগত কারণে হয়েছে। এবং ঝান্ডার মধ্যে কোনও পার্থক্য নেই, আদর্শের মধ্যে পার্থক্য নেই, কোনওদিক থেকেই পার্থক্য নেই, কেবল ক্ষমতাকে কুক্ষিগত করার জন্য দুই ভাগ হয়ে বসে আছেন। এরমধ্যে একজন বিরোধী দলের নেতা হয়ে বসে আছেন। মমতা ব্যানার্জি যেদিন মহাজোটের ডাক দিয়েছিলেন সেদিন উনি উল্লসিত হয়ে বলেছিলেন, আমরা মমতার সঙ্গে মহাজোট করতে চাই। তখন উল্লসিত হয়ে তিনি বললেন, আমরা মমতা ব্যানার্জির সঙ্গে মহাজোট করতে চাই। আজকে হঠাৎ কি হল যে এই হাউসে দাঁড়িয়ে আপনাদের বলতে হচ্ছে যে তৃণমুল এবং বামফ্রন্ট মিলে সন্ত্রাস করছে? সন্ত্রাসের নায়ক তো আপনারাই। আপনারাই ঠিক করেছিলেন যে একদিকে তৃণমূল-এর মাধ্যমে পশ্চিমবঙ্গে সন্ত্রাস সৃষ্টি করবেন এবং অপর দিকে কিছু লোক জনসাধারণকে বোঝাবার চেষ্টা করবেন যে আমরা সন্ত্রাস বিশ্বাস করি না, আমরা শান্তিতে বিশ্বাস করি। এই খেলা আপনারা বন্ধ করুন। আপনাদের ভুলের জন্য আজকে পশ্চিমবঙ্গের মেদিনীপুর জ্বলছে, বাঁকুড়া জ্বলছে, আপনাদের ভুলের জন্যই কলকাতা জ্বলেছে। কলকাতার বুকের উপর যে কর্পোরেশনের নির্বাচন হয়ে গেল সেদিন আমি ৮৫নং ওয়ার্ডে ছিলাম। সেখানে আপনাদেরই কংগ্রেসের নেতা, সে সাউথ বার্ন বুথে যেখানে শান্তিপূর্ণভাবে নির্বাচন হচ্ছিল সেখানে বোমা ফেলে সন্ত্রাসের সৃষ্টি করল। আপনাদের লোকরাই ৫২ নং ওয়ার্ডের আমাদের প্রার্থি শ্রীমতী ... নিগারকে বন্দুক দিয়ে গুলি করে হত্যা করার চক্রান্ত করেছিল। মৌলানা আজাদ কলেজে, যেখানে শান্তিপূর্ণভাবে নির্বাচন হচ্ছিল সেখানেও আপনাদের লোকরা বোমা ফেলে একটা অশান্তির পরিবেশ সৃষ্টি করেছিল। সেইজন্যই বলতে চাই যে আমরা চোরের মায়ের বড় গলা শুনতে চাই না। যদি আপনাদের সত্যিকারের আদর্শ কিছু থাকে, নীতি যদি থাকে তাহলে ঐ তৃণমূলের লোক যারা সন্ত্রাস সৃষ্টি করছে তাদের বিরুদ্ধে আন্দোলনে নামুন এবং তাদের প্রতিরোধ করার চেষ্টা করুন। আমরা জানি সে কাজ আপনারা করবেন না। কোন সময় আপনারা মমতা ব্যানার্জির আঁচল ধরে ঘুরে বেড়াচ্ছে আবার কোনও সময় তার আঁচল ছেড়ে সরে যাচ্ছেন—এই হচ্ছে আপনাদের অবস্থা। ভারতবর্ষের রাজনীতিতে বি.জে.পি. যেমন কলঙ্কিত তেমনি কংগ্রেসও কলঙ্কিত। কংগ্রেস দলের বেশির ভাগ লোক সাম্প্রদায়িক শক্তি, বিচ্ছিন্নতাবাদি শক্তি, সন্ত্রাসকারি শক্তিকে মদত দিয়ে চলেছে। সেইজন্য কংগ্রেসের আনা এই মোশনকে তীব্র ভাষায় ধিক্কার জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই হাউসে বিরোধীপক্ষ থেকে অতীশবাবু এবং অন্যান্যরা যে মূলতুবি প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের উপর

আমি আমার দলের প্রতিক্রিয়া জানাতে গিয়ে প্রথমেই একথা বলতে চাই যে মেদিনীপুর, হুগলি, বাঁকুড়া এই সমস্ত জেলাগুলিতে বা এর যে কেন্দ্রস্থল কেশপুর, গড়বেতা, পিংলা এইসব এলাকাতে যে ভয়ঙ্কর পরিস্থিতি দেখা দিয়েছে আইন-শৃঙ্খলার তা খুবই উদ্বেগজনক। সমস্ত শুভবুদ্ধি সম্পন্ন মানুষ এতে আতঙ্কিত। স্যার, সবাই জানেন যে মেদিনীপুর জেলা ভারতবর্ষের রেনেসাঁ আন্দোলনের অন্যতম স্থান, মেদিনীপুর জেলা মৃত্যুঞ্জয়ী বীর শহিদ ক্ষুদিরাম এবং অন্যান্য স্বাধীনতা সংগ্রামিদের জেলা, এইরকম একটা জেলা শুধু এ রাজ্যে নয়, সারা ভারতবর্ষে মর্যাদার আসনে প্রতিষ্ঠিত, এই জেলাতে গদিসর্বস্ব প্রতিদ্বন্দ্বী রাজনৈতিক দলগুলির সংঘর্ষে যেভাবে ভয়ঙ্কর হত্যালীলার বন্ধ ভূমিতে পরিণত হয়েছে তা খুবই মর্মান্তিক। প্রতিদিন খুন, অগ্নি সংযোগ, লুন্ঠন সন্ত্রাসে সাধারণ মানুষের নিরাপত্তা আজকে কিছু নেই। পুত্রহারা, স্বামীহারা অসহায় মানুষ আজকে নিরাপত্তার অভাবে ভুগছে। আর আগামি বিধানসভার ভোটে ক্ষমতা কার হাতে থাকবে এই লক্ষ্যকে সামনে রেখে রাজনৈতিক প্রতিপক্ষ দলগুলির সংঘর্ষ এবং ক্রমবর্ধমান এলাকা দখল এবং পাল্টা দখল এবং তার জন্য ভয়াবহ পরিণতির শিকার হচ্ছে জনগণ। আজকে এইরকম একটা মারাত্মক পরিস্থিতির সৃষ্টি হতে পারত না যদি পুলিশ প্রশাসন আপেক্ষিক অর্থে নিরপেক্ষ থেকে সমাজবিরোধীদের, দুষ্কৃতিদের দমন করে তাদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেওয়ার পদক্ষেপ নিত। এটা করা হলে এলাকার সাধারণ মানুষের নিরাপত্তা আজকে যেভাবে বিঘ্নিত হচ্ছে সেটা ততটা হতে পারত না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে, এই যে পরিস্থিতি আজকে সৃষ্টি হয়েছে, এইরকম পরিস্থিতি ১৯৭২ সাল এবং তার আগে শাসকদল পুলিশ প্রশাসনকে তাদের আজ্ঞাবাহিতে পরিণত করেছিল তখন হয়েছিল। আজকে আবার শাসকদলের অত্যাচারে অতিষ্ঠ সাধারণ মানুষ ক্ষোভে বিক্ষোভে ফেটে পড়েছে এবং পরিস্থিতি একটা অন্যরূপ নিতে চলেছে। সেইরকম একটা অবস্থার সঙ্গে সঙ্গতি রেখে পুলিশ প্রশাসনের একটা অংশ সেখানে তাদের হিসাব কষে এগিয়ে যাচ্ছে। ১৯৭২ সালে এইরকম সন্ত্রাসের রাজত্ব আমরা দেখেছিলাম। আবার ১৯৭৭ সালে সেই সংঘর্ষের রাজনীতি তার অবস্থার পরিবর্তন করে নুতন রূপ নেয়। ১৯৭৭ সালের পরে আবার নুতন সংঘর্ষের রাজত্বের সৃষ্টি করেছে। আবার আমরা দেখছি যে, নুতন করে দক্ষিণপন্থী শক্তির মাধ্যমে নুতন করে সংঘর্ষের রূপ নিচ্ছে। আমি কোনও রাজনৈতিক দলের নাম বিশেষভাবে করতে চাই না, আমি আপনাদের একটু ভেবে দেখতে বলছি। আজকে যে পরিস্থিতির সৃষ্টি হচ্ছে, যেভাবে খুন হচ্ছে, যেভাবে সন্ত্রাসের সৃষ্টি হচ্ছে, যে সন্ত্রাসের রাজনীতি বাড়ছে, এরফলে গোটা দেশ আজকে কোথায় যাচ্ছে। আজকে সাধারণ মানুষের সমস্যা নিয়ে কারো মাথা-ব্যাথা নেই, এই বিষয় নিয়ে কোনও আন্দোলন নেই, এর প্রতিকারের কোনও উদ্যোগ নেই। শুধু ক্ষমতা দখলের লড়াই এবং খুন, সন্ত্রাসের রাজনীতিকে যেভাবে প্রশ্রয় দেওয়া হচ্ছে তাতে আদর্শ, মান মর্যাদা, নীতি সমস্ত কিছু মার

খাচ্ছে। আজকে আমরা দেখছি যে দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল ফ্যাসিস্ট শক্তি তারা তাদের জমি তৈরি করছে। আজকে যদি নুতন করে এই দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল ফ্যাসিস্ট শক্তির আবির্ভাব ঘটে তাহলে কোনও গণতান্ত্রিক শক্তির অস্তিত্ব থাকতে পারেনা। কাজেই এই সর্বনাশা পরিণতির হাত থেকে যাতে পরিত্রাণ পাওয়া যায় সেজন্য পুলিশ প্রশাসনকে আগামীদিনে একটু পরিবর্তিত হয়ে কঠোর হস্তে দলমত নির্বিশেষে সমস্ত সমাজবিরোধীদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেয়, সাধারণ মানুষের জীবনে যাতে নিরাপত্তা আসে সেই দিকে লক্ষ্য রাখা, যাতে একটা সুস্থ্য পরিবেশ তৈরি হয় সেইদিকে লক্ষ্য রাখা আজকে সবচেয়ে গুরুত্বপূর্ণ বলে আমি মনেকরি।

**শ্রী দেওকীনন্দন পোদ্দার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস যে মূলতুবি প্রস্তাব এনেছে, আমি তাকে সমর্থন করে দু'একটি কথা বলতে চাই। আইনি-ব্যবস্থা পশ্চিমবঙ্গে কোন পর্যায়ে নেমেছে সেটা সরকার জানেন এবং মাননীয় মুখ্যমন্ত্রীও জানেন। নিজেদের স্বার্থে আজকে সি.পি.এম. এবং তৃণমূল কংগ্রেস মানুষের সুরক্ষার কথা না ভেবে লড়ে যাচ্ছে। তাদের একমাত্র লক্ষ্য সামনের বিধানসভা নির্বাচনে মার্কসবাদি কমিউনিস্ট পার্টি আসবে, না তৃণমূল কংগ্রেস আসবে। মানুষের প্রত্যাশা, মানুষের স্বার্থের কথা ভুলে গিয়ে পুলিশ প্রশাসনকে নিষ্ক্রিয় করে দিয়ে প্রশাসন দখল করে ইতিহাস কিন্তু ভালভাবে লেখা যায় না। গতকাল, স্যার, কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন ইলেকশনে আমার উপর গুলি চালানো হয়েছে এবং গোটা তৃণমূল কংগ্রেস করেছে তার প্রত্যক্ষ প্রমাণ রয়েছে। আমার গাড়ি বাইরে রয়েছে, দেখবেন সেখানে গুলির দাগ রয়েছে। বেলা আড়াইটার সময় গিরিশ পার্কে ওরা সন্ত্রাস করেছে, কারণ সেন্ট্রাল এভিনিউতে তৃণমূল কংগ্রেস রিগিং করতে পারেনি। সেখানে তারা বেলা সাড়ে বারোটা থেকে সন্ত্রাস আরম্ভ করেছে। সেখানে আগে তারা বামফ্রন্টের ফরোয়ার্ড ব্লকের বুথ ভেঙেছে রবীন্দ্র সরণীতে এবং তারপর কংগ্রেসের বুথ ভেঙেছে। পুলিশ সেখানে কোনওরকম ব্যবস্থা নেয়নি। সেখানে প্রচুর বোমা ফেলা হয়েছে। সেখানে আমার কনস্টিটিউয়েন্সিতে রাউন্ডে থাকবার সময় তারা আমার গাড়ির উপর বোমা মারে, গুলি ছোঁড়ে। আমি জোড়াসাঁকোয় পুলিশের জয়েন্ট কমিশনার অফ পুলিশ, ডেপুটি কমিশনার অফ পুলিশকে ঘটনা জানাই। কিন্তু আইনি ব্যবস্থা এমনই যে, ৩০ বছর ধরে যিনি সেখানকার এম.এল.এ. তাকে বলা হয়েছে—আপনি লিখিত কমপ্লেন করুন। এই হচ্ছে আপনাদের আইনি-ব্যবস্থা! এবং এটা হচ্ছে নিজেদের স্বার্থের জন্য। এখন যা হচ্ছে — তৃণমূল বলছে 'আমি সিনিয়র', সি.পি.এম. বলছে 'আমি সিনিয়র'। এই যে দ্বন্দ্ব, এটা মানুষের স্বার্থে আপনারা বন্ধ করুন। পলেটিক্যাল পার্টি, তারা নিজেদের স্বার্থ নিশ্চয়ই দেখবে, কিন্তু মানুষের স্বার্থ দেখবে না? বলরাম দে স্ট্রিটে বোমা পড়েছে, কিন্তু পুলিশ কাউকে গ্রেপ্তার করতে পারেনি। যতক্ষণ পলেটিক্যাল পার্টি, যারা পাওয়ারে রয়েছেন, তারা না বলবেন 'পুলিশ

গ্রেপ্তার করবে না। ৩৯ নং ওয়ার্ডে সি.পি.এম. রিগিং করেছে। এরজন্য পুলিশ প্রশাসন কতটা দায়ী সেটা জ্যোতিবাবু বিবেচনা করুন। পুলিশ শুধু তাদের স্বার্থ দেখবে এটা হওয়া উচিত নয়। আমি তথ্যের কথা বলছি। এটা অবিলম্বে বন্ধ হোক মানুষের স্বার্থে, দেশের স্বার্থে। শুধু নিজেদের স্বার্থের কথা না ভেবে আইনি-ব্যবস্থাকে ঠিক করুন, মানুষ নিজে থেকে আপনাদের পছন্দ করবে। পুলিশ প্রশাসনের, সরকারি প্রশাসনের সর্বনাশ করে পুনরায় পাওয়ারে ফিরে আসবেন সেটা ভুলে যান, কারণ রিগিং করা এখন আর অত সহজ নয়। পাঁশকুড়ায় যেভাবে রিগিং হয়েছে সেটা কলকাতায় সম্ভব হয়নি। সেটা প্রমাণিত হয়েছে তৃণমূল কংগ্রেস রিগিং করতে পারেনি, যদিও তারা ২৩, ২৫ এবং আরও কিছু জায়গায় রিগিং করেছে। এটা অবিলম্বে তদন্ত করে প্রচার করা হোক মানুষের স্বার্থে, দেশের স্বার্থে।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী তপন হোড় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস এই যে অ্যাডজোর্নমেন্ট নিয়ে এসেছে তার তীব্র বিরোধিতা করে কয়েকটি কথা আমি বলতে চাই। আমি প্রথমে বলতে চাই, ওদের ব্যাপারটাই আমি বুঝতে পারছি না। ওদের এই পিরিত কি হল? পিরিত ভাঙ্গল কি করে? এতো পিরিত গেল কোথায়? রাজ্যসভার নির্বাচনে এতো যে পিরিত দেখলাম সেই পিরিত গেল কোথায়? এই পিরিত চটকে গেল কি করে? এই যে অ্যাডজোর্নমেন্ট মোশন, এটা আনার কারণ কি? ওদের নিজেদের অস্তিত্ব রক্ষা করবার জন্য এই মোশন। এইভাবে অস্তিত্ব রক্ষা করা যায় নাকি? তাপসবাবু চিৎকার করছেন। ওনাদের পশ্চাদদেশের বস্ত্রখন্ড আছে? সব তো চলে গিয়েছে। রাজ্যসভার নির্বাচনে তো নিজেদের উলঙ্গ করে দিয়েছেন। আপনারা আজকে কোন বিধায়কের বিরুদ্ধে ব্যবস্থা নিতে পেরেছেন? আজকে সঞ্জয় বক্সীর বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন? কারো বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়নি। সুব্রতবাবুর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়নি। স্যার, আপনি একটা গল্প বলেছিলেন না? গাধা বোধ হয় ভাবছে উপর থেকে পড়লে বিয়ে হয়ে যাবে। সেই দশা ওদের। মমতাদির একটু কৃপাধন্য পেলে বিধানসভার সিটগুলো ওঁদের রক্ষা পাবে। আজকে আবার সেই ভাবনা কেড়ে ফেলে কাছা খুলে বলছে মমতাদি অমুক করছে মমতাদি তমুক করছে। আজকে কি এটা ইস্যু হওয়া উচিত? আজকে ভয়ঙ্কর ঘটনা ঘটতে যাচ্ছে। এম.এ.এম.সি থেকে আরম্ভ করে ৫টি রাষ্ট্রায়ত্ব সংস্থা আজকে চলে যাচ্ছে। আজকে শ্রমিকদের বেকার করে দেওয়া হচ্ছে। আজকে এইগুলি বন্ধ করে দিতে যাচ্ছে। কয়েক হাজার শ্রমিক বেকার হয়ে যাচ্ছে। আজকে টেলিফোন নিগম করে বেসরকারিকরণ করা হচ্ছে। গ্রাম বা শহরের রেশনের লোকেরা রেশনে চাল গম চিনি পাচ্ছে না। পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম ধ্বংস করে দিচ্ছে। আজকে যে ইস্যুগুলি আনা হয়েছে

এইগুলি কোনও ইস্যু নয়। গ্যাসের দাম বেড়ে গেল। আমরা পৌরসভার ভোট করেছি, ভোট করতে গিয়ে বাড়িতে বাড়িতে যাওয়ার সময় প্রত্যেকে আমাদের বলেছেন দেখুন না গ্যাসের দাম বেড়ে গেল। এই গ্যাসের দাম বাড়ালো কারা? আজকে এইগুলো ইস্যু নয়, কেশপুর মেদিনীপুর মুখ্য ইস্যু নয়। আপনারা মহারাষ্ট্রে যান না, বম্বে যান না, উত্তরপ্রদেশে যান না। সেখানে আজকে কি অবস্থা গিয়ে দেখুন না। আজকে আমরা লড়াই করছি। ক্লিনটন সাহেব, জি.সেভেন-এর যিনি মুরুব্বি তাঁর সেই অশ্বমেধের ঘোড়া সারা বিশ্বময় চলেছে কিন্তু সেই অশ্বমেধের ঘোড়া আমরা রুখে দিয়েছি। মমতাদি যিনি তৃণমূলের নেত্রি, তিনি ক্লিনটনের দোসর হিসাবে কাজ করছেন। প্রথমে ঘোষণা করা হল ৫টি রাষ্ট্রায়ত্ব সংস্থা বন্ধ করে দেওয়া হবে। তারপর তিনি ঘোষণা করলেন যে ওনার কাছে ফ্যাক্স এসেছে বন্ধ হচ্ছে না। তিনি মিথ্যা ঘোষণা করছেন। আমাদের প্রিয় মুখ্যমন্ত্রী বলেছেন কি হচ্ছে। তখন তৃণমূল নেত্রিকে জিজ্ঞাস করা হল তাঁর কাছে কি প্রধানমন্ত্রীর ফ্যাক্স এসেছে? তখন উনি আমতা আমতা করছেন। আসলে তো ফ্যাক্স আসেনি। কলকাতা কর্পোরেশনের মানুষদের বিধাননগর এলাকার মানুষদের এইভাবে ধোঁকা দেওয়া যায় না। কংগ্রেস বন্ধুরা আপনারা নিজেদের দিকে একটু তাকান, আপনারা কি করছেন। আপনাদের পাপ আপনাদের নিজেদেরই গ্রাস করছে। এখন দেখছি আপনাদের শত্রু আপনারাই, আপনাদের শত্রু আপনাদের শেষ করছে। তারফলে আজকে অটল বিহারীর আর.এস.এস খ্রিস্টান মারছে। আপনারা সব পরিষ্কার করে দিচ্ছেন। আজকে আপনারা ঘোষণা করছেন, অতীশবাবু সৌগতবাবু সোমেনবাবু ঘোষণা করছেন যে আমরা প্রতিটি আসনে আমরা লড়েছি এবং মনে হয় ১৫টি সিট পাবো, ১৪টি সিট পাবো, ১১টি সিট পাবো। আপনারা তো দেখছি হেরেই বসে আছেন। আজকে এখানে এসে আপনারা অস্তিত্ব রক্ষা করবার চেষ্টা করছেন। আপনাদের ধিক্কার জানানো উচিত। আপনারা প্রতিটি সেসানে হয় মূলতুবি প্রস্তাব না হয় অনাস্থা প্রস্তাব আনছেন এবং পশ্চিমবাংলাবাসীদের ধোঁকা দেবার চেষ্টা করছেন। পশ্চিমবাংলাবাসী এইভাবে ধোঁকা খায় না। কলকাতা কর্পোরেশনের মানুষ জানে আপনাদের এবং তৃণমূলকে কিভাবে শুইয়ে দিতে হয়। আজকে পশ্চিমবঙ্গবাসী, কলকাতা এবং বিধাননগরের ভোটাররা আপনাদের দেখিয়ে দেবেন। স্যার, আমি এই কথা বলতে চাই, আমি উত্তর কলকাতায় ছিলাম। আমি ঘুরেছি। আমি সেন্ট্রাল ক্যালকাটায় গিয়েছি। আমরা দেখেছি কি হয়েছে।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকারের মাধ্যমে আজকে অতীশবাবুর আনা যে মূলতুবি প্রস্তাব, তার সম্পর্কে আমার দলের তরফ থেকে আমি আমার বক্তব্য রাখছি। কোন রোগ যদি দেখা দেয় তাহলে তার সিম্পটম দেখে চিকিৎসা হয় না। তার কজে

যাওয়া দরকার। আজকে এই যে সন্ত্রাস, এটা পুলিশ করছে। কবে থেকে এটা করছে? আজকে যদি কজে যাওয়া যায়, আমরা দেখতে পাব, ১৯৯৬ পর্যন্ত সমস্ত রিগিং করে বামফ্রন্ট তারা নির্বাচনে জয়ী হয়েছে। কিন্তু ১৯৯৮ থেকে যখন তৃণমূল এবং বিজেপি জোট এগিয়ে এসেছে, জনতা জনার্দন তাদের আশীর্বাদ নিয়ে যখন এগিয়ে এলো তখন অবস্থার পরিবর্তন ঘটতে শুরু করল। স্যার, কাক কাকের মাংস খায় না। কিন্তু আমরা বামফ্রন্টের মধ্যে গি দেখলাম? বাসন্তিতে আরএসপি সমর্থককে কেটে কুচি কুচি করেছে। আজকে হুগলিতে ফরোয়ার্ড ব্লকের কি অবস্থা তৈরি করেছে এরা? আজকে এই সন্ত্রাস নতুন নয়। খানাকুলে, গড়বেতায় এই সন্ত্রাস চলছে। এই তো সেদিন গড়বেতায় বিজেপি'র সভাপতির গাড়িতে গুলি চলেছে। তাঁকে মারধোর করা হয়েছে। ওখানে ১৬০ জনকে খুন করা হয়েছে। আমি যে কথাটা বলতে চাই, এই কাজ নতুন শুরু হয়নি। যখন কেন্দ্রীয় মন্ত্রী সভার সদস্যা ছিলেন তখনও তাঁর ওপরে অত্যাচার হয়েছে। একথা ভুলে গেলে চলবে না যেদিন হাজরাতে তাঁর ওপরে অত্যাচার করা হয়েছে। তাঁকে মেরে নার্সিংহোমে পাঠিয়েছে। একটা বোবা মেয়ের কথা বলতে যখন রাইটার্স বিল্ডিংসে গিয়েছিলেন তখন তার পরিণতি হয়েছে, জ্যোতিবাবুর পুলিশ চুলের মুঠি ধরে তাঁকে চ্যাং দোলা করে লালবাজারের লকআপে পাঠিয়েছে। তারপর রাত দেড়টার পর বাপুজির স্ট্যাচুর পাশে দাঁড়িয়ে তিনি কেঁদেছেন। এইভাবে কংগ্রেসের বন্ধুরা মেরে মেরে পুড়িয়ে খাঁটি সোনা করেছেন। তদানিন্তন যিনি প্রদেশ সভাপতি ছিলেন, তিনি চুপ করে ছিলেন। তিনি চোখে দেখেন না, কানে শোনেন না, মুখে কথা বলেন না। আমরা বলছি, পশ্চিমবঙ্গের যিনি প্রদেশ সভাপতি তিনি কিছু বলেননি। নরসীমা রাও তিনিও কিছু বলেননি, জ্যোতিবাবুদের নিন্দাও করেননি। তাই আমি বলবো, তৃণমূল-বিজেপি যেভাবে এগিয়ে আসছে, তারা আত্মরক্ষার জন্য এগিয়ে এসেছে। তৃণমূল-বিজেপি'র কাছে পুলিশ প্রশাসন নেই। পুলিশ প্রশাসন আছে জ্যোতিবাবুর কাছে, আছে বুদ্ধদেববাবুর কাছে। তাঁরা কি ব্যর্থ? প্রশাসন বলেছে পাঁশকুড়ায় নির্বাচন সঠিক হয়েছে। দল বলেছে সেখানে রিগিং হয়েছে। তাহলে কোনটা সত্য আজকে তা বিচার করতে হবে। আমি আপনার মাধ্যমে প্রশাসনের কাছে একটা কথা বলব, আজকে যেভাবে সন্ত্রাস চলছে, যেভাবে সন্ত্রাস চালানো হচ্ছে, সেখানে বিজেপি-তৃণমূল আত্মরক্ষার জন্য এগিয়ে এসেছে। তারা জনসাধারণের আশীর্বাদ নিয়ে এগিয়ে এসেছেন। তাই কোনওভাবেই এই বিজেপি-তৃণমূল জোটকে ভাঙা যাবে না। আমরা কোথাও কোথাও দেখতে পাচ্ছি, বিজেপি-তৃণমূল কাঁধে কাঁধ মিলিয়ে লড়ছে, চোখের মনির মতো একে অপরকে রক্ষা করছে। কিন্তু কংগ্রেস সিপিএম একে অপরের দোসর হয়ে রয়েছে। আজকে জনসাধারণের কাছে এটাই পরিষ্কার, কংগ্রেস আজকে সিপিএম'এর বি টীম। সেই জায়গায় দাঁড়িয়ে বলব, এটা হতে পারে না। যদি খেলতে হয় তাহলে ওপেন কার্ড খেলুন। আমি তাই আজকে বামফ্রন্ট সরকার

এবং কংগ্রেসিদের জানিয়ে রাখছি' তুমি যত বড় মৃত্যুর চেয়ে বড় নও, আমি মৃত্যুর চেয়ে বড়' এই শেষ কথা বলে যাব আমি চলে।' সেই সাথে এইকথা বলে শেষ করব যে, মন্বন্তরে মরিনি আমরা মাড়ি নিয়ে ঘর করি, আমরা হেলায় নাগেরে খেলাই, নাগেরই মাথায় নাচি'। ডঃ শ্যামাপ্রসাদ মুখোপাধ্যায়ের আমরা মন্ত্রশিষ্য, সুতরাং আমরা অন্যায়ের প্রতিবাদ করি, প্রতিরোধ করি এবং প্রয়োজনে প্রতিশোধ নিতেও পিছপা হই না এইকথা পরিষ্কারভাবে জানিয়ে দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেসের আনীত প্রস্তাবকে সমর্থন করতে পারছি না। এইরকমভাবে ১৯৭২ সালে এই ধরনের সন্ত্রাস কংগ্রেসিরা আমাদের রাজ্যে কায়েম করেছে। তখন তারা নকশাল দমনের নাম করে কি করেছিলেন সেটা ইতিহাসে লেখা রয়েছে। বুর্জোয়া গণতন্ত্রকামী মানুষ তখনও এর প্রতিবাদ করেছিল। আজকে বিশ্বায়নের যুগে ধনিক শ্রেণী কেন্দ্রে রয়েছে। তাদের সাথে একটা অশুভ শক্তি বিজেপি এবং তৃণমূল তার অংশীদার হয়ে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার যে ২৪ বছর ধরে রয়েছে তাদেরকে উৎখাত করা যায় তার জন্য জোর কদমে প্রচার চালাচ্ছেন। এই রাজনৈতিক সংঘর্ষ যাতে বন্ধ করা যায় তার জন্য আমাদের জেলায় বারে বারে সর্বদলীয় বৈঠক ডেকেছি। ওই বৈঠকে বিজেপি এবং তৃণমূল যে আশ্বাস এবং প্রতিশ্রুতি সরকারের কাছে দিয়েছেন, কাজে কিন্তু তা করেননি। যেমন তারা বাবরি মসজিদ ধ্বংসের ক্ষেত্রে তারা তাদের প্রতিশ্রুতি ভঙ্গ করেছে এবং হাইকোর্টে গিয়েও প্রতিশ্রুতি ভঙ্গ করেছেন ঠিক সেইভাবেই এখানেও তারা সেই কাজ করে যাচ্ছেন। তারা ঠিক ওই একই কায়দায় খুন, সন্ত্রাস, লুঠ এবং জোর জুলুম চালিয়ে যাচ্ছেন। এরফলে হাজার হাজার মানুষ আজকে গৃহহারা। এই অবস্থার অবসান হোক, এই ব্যাপারে সর্বদলীয় বৈঠক করে আমরা গ্রামবাসীরা যাতে শান্তিপূর্ণভাবে গ্রামে থাকতে পারে তার ব্যবস্থা করতে চেয়েছিলাম। কিন্তু ওরা কি করলেন — শত শত মানুষের কাছ থেকে জরিমানা নিল। এইভাবে পিংলা থানার থেকে জরিমানা তুলে সেই টাকা দিয়ে অস্ত্র কিনেছে। ৫০-৬০টি মটর সাইকেল নিয়ে ওইসব যুবকরা সারা গ্রাম দাপিয়ে বেড়িয়েছে। বিভিন্ন এলাকার ভোটারদের ভয় দেখিয়েছে যে, তোমরা ভোট কেন্দ্রে যেতে পারবে না, যদি যাও তাহলে তোমাদের ঘর জ্বালিয়ে দেব, তোমাদের ছেলে-মেয়েদের কেটে দেব। এই ভয়ে আমাদের ভাইস চেয়ারম্যান, চেয়ারম্যান তারা ঘর থেকে বেরুতে পারছে না। এইভাবে ওখানে তৃণমূল কংগ্রেস সমস্ত জায়গায় তাদের নেতৃত্ব খাটিয়ে সবাইকে ভয়, ভীতি দেখিয়ে সন্ত্রাসের রাজত্ব করে চলেছে। সেখানে কিছু কংগ্রেসের লোকেরাও ওদেরকে সাহায্য করছে। কিন্তু যারা প্রকৃত এই কাজে লিপ্ত তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া দরকার। আজকে পিংলা, সবং, কেশপুর সর্বত্র এই সন্ত্রাস তারা চালাচ্ছে। এই সঙ্কটের মোকাবিলা করা দরকার এবং এরফলে আজকে লক্ষ লক্ষ মানুষ আজকে আক্রান্ত। এরফলে কোথাও কোথাও

সাম্প্রদায়িকতার গন্ধও একটা বিভ্রান্তির সৃষ্টি করছে। কখনও সাম্প্রদায়িকতার শক্তি এবং সন্ত্রাস মাথা চাড়া দিয়ে উঠছে। এর বিরুদ্ধে রুখে দাঁড়ানো দরকার। আজকে কেশপুরে, পিংলা এবং সবংয়ে যে ঘটনা ঘটেছে তাতে পুলিশ কি করেছে? এই পুলিশ তো ব্রিটিশ রুলস্ এর নিয়ম অনুযায়ী এখনো চলে আসছে এবং আই এ এস এবং আই পি এস অফিসাররা যাদের যেখানে জোর-জুলুম তাদের নেতৃত্বেই চলেন। তাদের জোরেই চলে। সেই কারণে সবংয়ে বোমা উদ্ধারের ক্ষেত্রে দেখা গেল যে সবংয়ের পার্টি অফিস বন্ধ করে দেওয়া হয়েছিল। সেই পার্টি অফিস তৃণমূল এবং পুলিশ মিলে খুলে ওখান থেকে বোমা উদ্ধার করে যারা ওই কাজের সঙ্গে যুক্ত ছিল তাদেরকে অভিযুক্ত করেছে। যে সমস্ত পুলিশ এই ধরনের অশুভ শক্তির সঙ্গে হাত মিলিয়ে সন্ত্রাস এবং জোর-জুলুম বাড়ানোর চেষ্টা করছে তাদের বিরুদ্ধে রাজ্য সরকার যাতে আরও কঠোর মনোভাব নেয় সেই আবেদন আমি জানাচ্ছি। কেশপুর এবং পিংলার বহু লোক এখনও গৃহহারা, সবংয়েও বহু ঘর ছাড়া অবস্থায় রয়েছে। পিংলায় ৯ শত মানুষ আজকে ঘরছাড়া হয়ে রয়েছেন। পিংলায় সুনীল মাইতি ভোটপ্রার্থি তিনি বাসে করে যাচ্ছিলেন সবং-এ। তাঁকে জামনায় বাস থেকে নামিয়ে নিয়ে আসে, রিভলভার দেখিয়ে তাকে নামায়, তাকে মারতে মারতে ২৫ কি.মি. দূরে ময়নার মুড়ুমারিতে নিয়ে যায়। সেখান থেকে তাঁকে গৌর ঘড়াই এর বাড়িতে নিয়ে যাওয়া হয়, এই ব্যাপারে পুলিশকে খবর দেওয়া হলে, আজ পর্যন্ত এই ব্যাপারে একজনও তৃণমূল ক্যাডারকে গ্রেপ্তার করা যায়নি। এই অবস্থা পৌঁছেছে। যেখানে মানুষ খুন, সন্ত্রাস, অগ্নি সংযোগের বিরুদ্ধে প্রতিবাদ করেছে, সেখানেই সংঘর্ষ তীব্রতর হয়েছে। খউন সন্ত্রাসের রাজনীতি জনগণের প্রতিরোধের মধ্যে দিয়ে একদিন শেষ হবে বলে আমার দৃঢ় বিশ্বাস। এই কয়েকটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের তোলা এই মূলতুবি প্রস্তাবের আমি বিরোধিতা করছি। কারণ এই প্রস্তাবের একটা দিক আছে, সেটা হচ্ছে, একটা উদ্বেগের দিক। এই প্রস্তাবের শেষ অংশে রাজ্য সরকারের কিছু করণীয় কথা বলা হয়েছে, সেইগুলিকে আমি সমর্থন করি। সেইগুলি নিয়ে আমি পরে বলব। মূল অংশ হচ্ছে, এই প্রস্তাবের যেগুলি আমি বিরোধিতা করতে চাই, তা হচ্ছে, এর মধ্যে দিয়ে প্রমাণ করার চেষ্টা হচ্ছে, সারা রাজ্যে আইন-শৃঙ্খলা ভেঙে পড়েছে। সন্ত্রাস চলছে। ভয়ঙ্কর অবস্থা আইন-শৃঙ্খলার তা নয়। পশ্চিমবাংলায় যে সমস্যার কথা আপনি বলেছেন, গত ৬ মাস ধরে, ১ বছর ধরে, সাতটি থানায় মূলত তার মধ্যে আরও কয়েকটি যুক্ত করলে অল্প অল্প করে মোট ১১টি থানায় এই জিনিস হচ্ছে। সেই থানাগুলি আপনারা জানেন—কেশপুর, পিংলা, গড়বেতা, সবং, কিছুটা দাঁতন, কোতলপুর, জয়পুর, খানাকুল,

গোঘাট, আরামবাগ, জামালপুর। ১১টি থানার মধ্যে মূলতঃ হচ্ছে ৭টি থানা। পশ্চিমবাংলায় থানার সংখ্যা হচ্ছে ৪৪৪টি। সারা রাজ্যে যে ভয়ঙ্কর অবস্থা চলছে, এর মূল্যায়ন সঠিক নয়। কয়েকদিন আগে নির্বাচন কমিশনার, শ্রী গিল এখানে এসেছিলেন, একটি কথা তিনি বলেছেন, সাংবাদিকরা আমাকে বলেছেন, উনি বলেছেন, অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করলে পশ্চিমবাংলায় পুলিশের সংখ্যা অপ্রতুল। উনি ঠিকই বলেছেন, আমার পুলিশ কম। বাজেট কম। তার সঙ্গে উনি আর একটি কথা বললে পারতেন, আমাদের রাজ্যে কম সংখ্যক পুলিশ থাকা সত্ত্বেও, আমাদের রাজ্যে আইন-শৃঙ্খলা সারা দেশের মধ্যে সবচেয়ে ভাল। এই কথা বলতে পারলে ভাল হত। এই প্রস্তাবের আর একটি অংশের সঙ্গে আমি একমত নই। দুর্ভাগ্যের বিষয়, সেটা আপনারা কেন এনেছেন, সেটা আমরা উপলব্ধি করি। আপনাদের সমস্যাও বুঝি। ১১৫ বছরের দল, তাদের তো বাঁচতে হবে। এটা করতে গিয়ে বলেছেন, এই প্রস্তাবে একই ভাষায় বলছেন, তৃণমূল, বি.জে.পি. এবং সি.পি.এম.—এখানেই হচ্ছে মূল আপত্তি। এখানে যারা বসে আছেন, এরা হচ্ছেন নাথুরাম গডসের উত্তরাধিকারি, একটা ফ্যাসিস্ট দল। এদের সঙ্গে হাত মিলিয়েছে তৃণমূল, যাদের কোনও মতাদর্শ নেই, নীতি নেই, হিংসা সন্ত্রাস করছে, হিংসা সন্ত্রাস এর মধ্যে দিয়ে মৌলবাদী নাথুরাম গডসের দলের সঙ্গে ওরা হাত মিলিয়েছেন। এখানে হচ্ছে মূল আপত্তি। সেইজন্য এখানে আমরা আপনাদের মূল প্রস্তাবকে সরাসরি খারিজ করছি।

বিরোধী দলের নেতাকে বলছি, আপনারা ব্যাপারটা বোঝার চেষ্টা করুন। আমি শুধু মনে করিয়ে দিচ্ছি, সারা পশ্চিমবাংলায় ১৯৭৭ সালে এইরকম আবহাওয়া তৈরি হয়েছিল, বিশেষ করে দক্ষিণবঙ্গে। ১৯৭২ থেকে ১৯৭৭ একাধিক জেলায় এই ঘটনা হয়েছিল, একদল শাসন করছে, আরেক দল কর্তৃত্ব করছে। বিরোধীরা বাড়ি থেকে বিতাড়িত। টালা থেকে টালিগঞ্জ, শিয়ালদহ, হাওড়া, হুগলি শিল্পাঞ্চল এবং বর্ধমান শহরে আমরা থাকতে পারিনি। এইরকম একটা অবস্থা তখন তৈরি হয়েছিল। আমরা ক্ষমতায় আসার পর মুখ্যমন্ত্রী জ্যোতি বসু এবং প্রমোদ দাশগুপ্ত বলেছিলেন, ১৯৭২-৭৭, আমরা অনেক অত্যাচারিত হয়েছি, রক্তাক্ত হয়েছি, কিন্তু এর কোনও প্রতিশোধ আপনারা নেবেন না। মনে রাখবেন ১৯৭৭ সালের পর থেকে ২৩ বছর, আমাদের রাজ্যে একটা শান্তি-শৃঙ্খলা, একটা সাম্প্রদায়িক ঐক্য আমরা রাখতে পেরেছি। আপনারা শুধু মনে করুন, পশ্চিমবাংলায় ১৮টি জেলা আছে, কুচবিহারে তো হচ্ছে না, বর্ধমানে তো হচ্ছে না, শিল্পাঞ্চলগুলিতে তো হচ্ছে না। মাননীয় সদস্যরা লক্ষ্য করবেন, যেখানে অপরাধ প্রবণতা বেশি হয় সেই শিল্পাঞ্চল এলাকাগুলি - দুর্গাপুর শিল্পাঞ্চল, আসানসোল শিল্পাঞ্চল, হুগলি শিল্পাঞ্চল, হাওড়া শিল্পাঞ্চল, সেখানে কিন্তু হচ্ছে না। শুধুমাত্র তিনটি জেলার সীমান্ত ধরে, ১১টি থানা এলাকাকে রিংর - একটা ছোট এলাকা রিংরই এই জিনিসটা হচ্ছে। সেখানে কেন হচ্ছে? সেখানে তৃণমূল এবং বি.জে.পি. তারা সংগঠিতভাবে, ধারাবাহিকভাবে টানা

হিংসা চালিয়ে যাচ্ছে দীর্ঘদিন ধরে। আমি বলতে পারি এই জিনিসের সূত্রপাত করেছে কে? আশির দশকে তো এই ঘটনা হয়নি, নব্বই দশকের গোড়াতে তো এই ঘটনা হয়নি। কলকাতা, হাওড়া, ২৪ পরগনা, হাওড়া, হুগলি, বর্ধমান কোথাও তো এটা হচ্ছে না। যেখানে রাজনৈতিক লড়াই তীব্র হওয়ার কথা সেখানে তো এটা হচ্ছে না। গত দেড়, দু'বছর ধরে তৃণমূল এবং বি.জে.পি এই ঘটনা শুরু করেছে বলে এই ঘটনা ঘটছে। সৌগতবাবু আপনাদের দূর্ভাগ্য আপনারা কোনদিকে যাবেন সেটা বুঝতে পারছেন না, শ্যাম রাখি না কূল রাখি। এই ফ্যাসিস্টদের সঙ্গে বামপন্থীদের পার্থক্যটা বোঝার সময় এখনো আছে, এই দুজনকে এক জায়গায় দাড় করাবেন না। তা নাহলে এই ফ্যাসিস্টদের খপ্পড়ে আপনারা পড়বেন, কেউ বাঁচাতে পারবে না। আপনারা সরকারকে পরামর্শ দিয়েছেন তার জন্য ধন্যবাদ। সেখানে আমাদের রাজ্য পুলিশের ব্যপক ব্যবস্থা করা হয়েছে, সিনিয়ার অফিসাররা সেখানে যাচ্ছেন, ই.এস.আর, র‍্যাফ সমস্ত শক্তি সেখানে পাঠানো হয়েছে। এটা ঠিকই যে পরিমাণ আর্মস ওখানে আছে, সেই পরিমাণ আর্মস আমরা সিজড্ করতে পারিনি। ১.১.১৯৯৯ থেকে ৩০.৬.১৯৯৯ পর্যন্ত ১৮টি আর্মস আমরা সিজড্ করেছি। ১.৭.৯৯ থেকে ৩১.১২.৯৯ পর্যন্ত আমরা ২৫টি আর্মস সিজড্ করেছি। গত ছয় মাসে আমরা ২৬টি আর্মস সিজড্ করেছি। সেখানে প্রচুর আর্মস আছে, কিন্তু সেই তুলনায় কম সিজড্ হয়েছে। আমরা গত ছয় মাসে প্রিভেনটিভ অ্যারেস্ট করেছি—১,৬৩৪ জনকে আমরা কেস দিয়েছি, গ্রেপ্তার হয়েছে ৪,২৩৬ জন। গত ছয় মাসে আমরা ওয়ারেন্ট ইস্যু করেছি ১,৮৫০ এবং আপনাদের কাছে আমি বলতে পারি আমরা হাল ছাড়ছি না। এই যে তথাকথিত সংবাদপত্রে এসেছে কেশপুর লাইন বলে। মনে রাখতে হবে এই পাঁশকুড়া লাইন, পাঁশকুড়া ফর্মুলা, আর কোথাও হয়নি। হয়েছে কেশপুর এবং পিংলায়। এই ভয়ঙ্কর সন্ত্রাসের রাজনীতি আমরা বামপন্থীরা রুখবই রুখব। এই হচ্ছে আমাদের শপথ, আপনারা দেখে নেবেন। বি.জে.পি-তৃণমূলের যে রাজনৈতিক মতাদর্শ কতদিন ওদের ঐ জায়গায় রাখে দেখব। আবার বলি প্রশাসনিক উদ্যোগের সঙ্গে. রাজনৈতিক উদ্যোগ, বিশেষ করে জেলাস্তরে রাজনৈতিক উদ্যোগ চলছে। ডি.এমকে আমরা বার বার বলেছি প্রত্যেকটি পার্টিকে ডাকুন, মিটিং করুন, প্রশাসনিক প্রক্রিয়ার সঙ্গে রাজনৈতিক প্রক্রিয়া চালু করতে হবে। আমরা এখনও বলছি, বিরোধী রাজনৈতিক নেতাদের সঙ্গে যে কোনও সময় কথা বলতে রাজি আছি, আমরা যে কোনও পরামর্শ শুনতে রাজি আছি। এই পরিস্থিতির অবসান ঘটানো চাই। এই যে ছোট অঞ্চল ধরে যারা হিংসার রাজনীতি শুরু করেছে এবং একটা সংবাদপত্র বলছে পাঁশকুড়া লাইন চলছে। আমি বলছি তারা মূর্খের সঙ্গে বাস করছেন। আমরা এটা কখনও হতে দেবনা, আমরা এটাকে আঁটকাব। এই কথা বলে আমি এই মূলতুবি প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যে মূলতুবি প্রস্তাব এনেছি, তার শেষে যে প্রস্তাব দিয়েছি সরকারকে, যদিও মাননীয় উপ-মুখ্যমন্ত্রী তথা পুলিশমন্ত্রী বলেছেন - 'তার সঙ্গে আমি মোটামুটি এক মত' - কিন্তু অন্যান্য কারণ দেখিয়ে আমাদের এই মূলতুবি প্রস্তাবের বিরোধিতা উনি করলেন। স্যার, আমি আবার পড়ছি, যদি পশ্চিমবাংলার দায়িত্বশীল সরকার হন তাহলে নিশ্চয় মেনে নেবেন বলে আশাকরি এবং সেটা মানা উচিত। আমি বলেছিলাম, স্যার, This House, therefore, urges the State Government to take appropriate steps to stop the violence, search out and confiscate all the illegal arms and take measures to restore confidence in the minds of the affected people. আমি মনেকরি, যে কোনও দায়িত্বশীল সরকারের যেটা প্রয়োজনীয় সেটা পালন করা প্রথম কর্তব্য। উনি কতগুলো পরিসংখ্যান দিয়ে বললেন এতগুলো বেআইনি অস্ত্র ধরেছি, এতগুলো ওয়ারেন্ট ইস্যু করেছি, ইত্যাদি ইত্যাদি। কিন্তু উনি মনে মনে জানেন যে, সেটা প্রয়োজনের তুলনায় অপর্যাপ্ত। যে পরিমাণ বোমা, বেআইনি অস্ত্র পশ্চিমবাংলায় ছেয়ে গেছে শুধু ১১টি থানার কথা বললেন, তাতেই কিন্তু সীমাবদ্ধ নেই, গোটা পশ্চিমবাংলায় চারশো কতগুলো থানা আছে, প্রত্যেকটিতেই বোমা, বেআইনি অস্ত্র, ছোট কামান তৈরির কারখানা এমনভাবে ছেয়ে গেছে যে, যে কোনও মুহূর্তেই একটা ভলক্যানোর মতো পরিস্থিতি পশ্চিমবাংলায় হতে পারে এতে কোনও সন্দেহ নেই। এখনও যদি আত্মতুষ্টির সঙ্গে পশ্চিমবাংলায় থাকেন, তাহলে আগামি দিনে অনেক দুর্ভোগ পোহাতে হবে সেই বিষয়ে সন্দেহ নেই। মেদিনীপুর, বাঁকুড়া, হুগলির সংযোগস্থলে এই ১১টি থানার মধ্যে এই গন্ডগোল সীমাবদ্ধ হয়ে আছে। কিন্তু এই সীমাবদ্ধতা যে আগামি দিনে অন্যান্য জেলাতেও প্রসারিত হবে না বা হতে পারে না এমন কোনও নিশ্চয়তা নেই। আমি মনেকরি হতে পারে এবং হবে। আপনারা সেইজন্য এখন থেকেই যদি সেইভাবে দৃঢ় পদক্ষেপ গ্রহণ না করেন তাহলে আগামি দিনে এই সরকারকে অনেক দুর্ভোগ পোহাতে হবে সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। মাননীয় মুখ্যমন্ত্রী, উপ-মুখ্যমন্ত্রী এখানে আছেন, আপনাদের কি স্মরণে নেই যে, বেলদায় আপনাদের জোনাল অফিস উড়ে গিয়েছিল? সেখানে কারা বোমা রেখেছিল? নিশ্চয় তৃণমূল কংগ্রেস বা কংগ্রেস রাখেনি। আপনারা কেন বেলদায় জোনাল অফিসে এত বোমা রেখেছিলেন যে গোটা বাড়িটাই উড়ে গিয়েছিল? মনে আছে - কয়েকদিন আগে পটাশপুরের বরহাটি অঞ্চলের চকপুর গ্রামে সি পি এম নেতার বাড়িতে বিস্ফোরণ ঘটেছিল। খেয়াল আছে - সবং থানার বলপাই গ্রাম পঞ্চায়েত এর সি পি এমের অফিসে বোমা রাখা ছিল, সেই অফিস উড়ে গেল। প্রধান পালিয়ে গেল। সে ধরা পড়েছে কিনা জানি না। তাহলে আজকে একটার পর একটা উদাহরণ দিয়ে

দেখিয়ে দিচ্ছেন যে, আপনাদের পঞ্চায়েত অফিসে, জোনাল অফিসে বোমা রাখেন এবং কি উদ্দেশ্যে বোমা রাখেন - সেটা নিশ্চয় আজকে খুলে বলে দিতে হবে না। সেটা প্রতিপক্ষকে আক্রমণ করবার জন্যই হোক, মানুষকে দাবিয়ে রাখবার জন্যই হোক, মানুষকে খুন করবার জন্যই হোক, আপনারা অফিসগুলিতে বোমা রাখেন। এই যে সন্ত্রাসের রাজনীতি, এটা কংগ্রেস শুরু করেনি ৭৭ সালের পরে। এই সন্ত্রাসের রাজনীতি তৃণমূল বি জে পি করেনি ৭৭ সালের পরে। আপনারা বাজেট সেশনে মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে সবাই বলবেন যে, আপনারা পশ্চিমবঙ্গকে সোনা দিয়ে মুড়ে দিয়েছেন। এমন ভূমি সংস্কার করেছেন, খাদ্য উৎপাদন করেছেন যে, পশ্চিমবঙ্গে আর কোনও সমস্যাই নেই। তাই যদি হয় তাহলে আজকে আপনাদের বিরুদ্ধে এত বিক্ষোভ কেন? শুধু কলকাতার মানুষের নয়, শুধু মেদিনীপুরের মানুষের নয়, হুগলির মানুষের নয়, বাঁকুড়ার মানুষের নয়, গোটা পশ্চিমবাংলায়—আপনারা আই ডির স্পেশ্যাল ব্রাঞ্চ আছে, তাদের দিয়ে খবর নিন যে, আজকে সাধারণ মানুষের এত বিক্ষোভ কেন আপনাদের বিরুদ্ধে? যাদের ভোট ব্যাঙ্ক বলে জানতেন, যারা ক্ষেতমজুর, কৃষক, যাদের বর্গা রেকর্ডিং করে দিয়েছেন, আজকে তারাই আপনাদের বিরুদ্ধে চলে গেল? তার কারণ আপনারা তাদের পাইয়ে দেবার রাজনীতি করছিলেন। এটা এত মারাত্মক যে, আপনারা জানেন যে, এই ৭ কোটি মানুষের রাজ্য পশ্চিমবঙ্গ, এখানের মানুষকে সবকিছু পাইয়ে দেওয়া সম্ভব নয়। সে জমিই বলুন, বর্গাই বলুন—পাইয়ে দেওয়া সকলকে যায় না। এটা শুরু করে আপনারা নিজের পায়ে নিজেরাই কুড়ুল মারছেন এবং তার ফলভোগ আপনাদেরই করতে হচ্ছে। এই যে পাঁশকুড়ায় একটার পর একটা ঘটনা ঘটছে। কেশপুরে আপনাদেরই তিনজন পঞ্চায়েত এর প্রাক্তন সভাধিপতি আপনাদের দল ছেড়ে দিয়েছে। কেন দিয়েছে? রফিকের কথা আমি ধরছি না। রফিক সি পি এমের লোক নয়। কিন্তু সি পি এম থেকে লোক অন্য দলে চলে গেছে। আপনাদের প্রতি ক্ষোভে, ঘেন্নায়, অন্যান্য দলের হয়ে লড়ছে এবং সেখানে তারা তৃণমূল বি জে পির আশ্রয় নিয়ে আপনাদের ঠান্ডা করবার জন্য, আপনাদের হারাবার জন্য এই সমস্ত ব্যবস্থা করছে। এই যদি আজকে অবস্থা হয়, তাহলে আজকে ২৪ বছর ধরে পশ্চিমবঙ্গের মানুষকে কি দিলেন? যদি প্রত্যেকটা কলকাতার ভোট, বিধানসভার ভোট, বিধান নগরের ভোট পাঁশকুড়ার ভোট, প্রত্যেকটা ক্ষেত্রে আপনাদের রিগিং এর আশ্রয় নিতে হয়, তাহলে বুঝতেই পারছেন যে, মানুষ আর ভালোবেসে ভোট দিচ্ছে না? যদি মানুষ আপনাদের কর্মপ্রণালি দেখে, আপনাদের কাজ দেখে সন্তুষ্ট হত, তাহলে স্বর্তঃপ্রণোদিত হয়ে ভোট দিত এবং আপনাদের জোনাল অফিসে বোমা রাখবার প্রয়োজন হত না। আজকে আপনাদের কাছে নিশ্চয় সেই প্রশ্ন করতে পারি এবং আপনারা এর উত্তর দিতে বাধ্য। তাই আজকে বলছি তৃণমূল বি জে পি যে কান্ড কারখানা করছে, তাকেও আমরা সমর্থন করিনা। আমরা মনেকরি যে,

সকলেরই গণতান্ত্রিক অধিকার প্রয়োগ করবার ক্ষমতা আছে। ভোট দেবার অধিকার আছে। তাই আজকে বলছি সে সি পি এমই হোক, সে তৃণমূল বিজেপিই হোক, তারা সাধারণ মানুষের হাত থেকে সেই অধিকার কেড়ে নেবে, এটা ঠিক কাজ হচ্ছে না। এখানে গণতন্ত্রকে খর্ব করা হচ্ছে এবং পঞ্চায়েত ভোটই বলুন, মিউনিসিপ্যাল ভোট বলুন, কোনও ভোটই গণতান্ত্রিক উপায়ে হবে বলে মনে হয় না। কলকাতা, বিধাননগরের পুর ভোটে আপনারা কিভাবে রিগিং করেছেন। বিভিন্ন কাগজপত্রে তা তুলে ধরা হয়েছে। এমন কি স্টেটসম্যান পত্রিকা পর্যন্ত তা তুলে ধরেছে, আমি একটু পড়ছি আপনারা শুনুন। স্টেটসম্যানের মতো পত্রিকা কি লিখেছে শুনুন। কপস টার্ণ এ ব্লাইন্ড আই অ্যাজ সি.পি.এম মেশিনারি রোলস। এই হচ্ছে হেডলাইন। এতদিন আপনারা কি করলেন। কলকাতা, বিধাননগরে তো আপনারা ক্ষমতায় ছিলেন, আপনারা মানুষকে সন্তুষ্ট করতে পারেননি। আগে তো একটা ফাটা রেকর্ড বাজাতেন যে কেন্দ্রীয় সরকার দিচ্ছেনা বলে আমরা কিছু করতে পারছি না। সেই রেকর্ড এখন আর বাজান না। আপনাদের ন্যূনতম যে পরিষেবা দেওয়ার কথা সেটা আপনারা কলকাতা পুরবাসীকে দিতে পারেননি। তাই মানুষ আপনাদের উপর বিক্ষুব্ধ। আপনারা এক এক সময়ে এক এক নীতি নেন। হঠাৎ বললেন হকার হঠাব। তাদের পুনর্বাসনের কোনও ব্যবস্থা করলেন না। গ্যালিফ স্ট্রীটে বড় বড় বাড়ি করে রেখে দিয়েছেন কিন্তু সেখানে একটা হকারেরও পুনর্বাসনের কোনও ব্যবস্থা করেননি। সেগুলো খালি পড়ে রয়েছে। এই যে ভুল নীতিগুলো আপনারা নেন সেই নীতির ফলে মানুষ আজকে, শহরের মানুষ আজকে আপনাদের বিরুদ্ধে চলে যাচ্ছে। আপনাদের নীতিকে সমর্থন করতে পারছে না। আজকে বেকার সমস্যা হু হু করে বেড়ে চলেছে। নানা মন ভুলানো কথায় আপনারা বেকারদের ভুলাতে চাইছেন। বলছেন হলদিয়া পেট্রো কেমিক্যালের কথা সেখানে নাকি প্রচুর ছেলের চাকরি হবে। বক্রেশ্বর পাওয়ার এর কথা বলছেন। জানি না আপনারা কি করে এই সমস্যার সমাধান করবেন। হলদিয়া পেট্রো কেমিক্যাল করে তার ডাউন স্ট্রীম ইন্ডাস্ট্রিগুলো যদি হয়ও তাহলেও এই ভয়াবহ বেকার সমস্যার সমাধান আপনারা কি করবেন আমি জানি না। কি করে এই ৬০ লক্ষ বেকারের সমস্যার সমাধান আপনারা করবেন। আপনারা বেকার ভাতার নাম করে—কয়েক জনকে আপনারা বেকার ভাতা দেন, আপনারা প্রফেশনাল ট্যাক্স আদায় করছেন বেকারের ভাতা দেওয়ার জন্য, সেখানেও আপনারা কারচুপি করছেন। যে টাকা আদায় করছেন সেই টাকাও দিচ্ছেন না। আজকে এই অবস্থার মধ্যে আমরা আছি। কাগজের মধ্যে একটা ছবি আছে দেখুন যদিও ছবিটা অস্পষ্ট দেখেছেন কি বন্দুক নিয়ে মাঠের মধ্যে দিয়ে যাচ্ছে। এরা কারা, কোন দল? আর আপনি বলছেন কটা বন্দুক বার করেছেন। তৃণমূল যে কান্ডকারখানা করছেন আমরা সেটাকেও সমর্থন করি না। তারাও বা কি করবে। আপনারা যে সন্ত্রাস করছেন, মানুষের ন্যায্য অধিকার

থেকে বঞ্চিত করছেন, আমরা যা করতে পারিনি তৃণমূল বিজেপি মিলে সেটা করে নিচ্ছে, এই কাজও আমরা সমর্থন করি না। এটা গণতন্ত্র বিরোধী সেজন্য আমরা এটাকে কনডেম করি। এই কারণেই আমরা এই রেজলিউশন এনেছি যাতে করে আগামি দিনে এই জিনিস বন্ধ হয়। বে-আইনি অস্ত্র নিয়ে যারা গণতন্ত্রের টুঁটি টিপে ধরার চেষ্টা করছে তাদের শাস্তি দেওয়া হোক। যাতে করে আগামি দিনে সত্যিকারের আইন-শৃঙ্খলা প্রবর্তন হয় এবং মানুষ নির্ভয়ে তাদের ভোটাধিকার প্রয়োগ করতে পারে। আশা করব আমাদের এই মূলতুবি প্রস্তাবকে সমর্থন করে পশ্চিমবঙ্গের মানুষকে বাঁচাবেন।

**Mr. Speaker :** The debate is over.

The motion of Shri Atish Chandra Sinha that -

"This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely,—

Whereas, there has been repeated political clashes amongst the C.P.I.(M), the Trinamul Congress and BJP in the last six months in the districts of Midnapore, Hooghly, Bankura and Burdwan;

Whereas, such cases of clashes have been lodged in the police station areas of Keshpur, Pingla, Dantan, Khanakul, Goghat, Arambagh, Kotalpur, etc.;

Whereas, a number of people of all the parties have been killed in the clashes and there has been large-scale murder, looting and destruction of properties;

Whereas, the police has been totally ineffective in stopping the clashes and arresting the culprits; and

Whereas, the common people of these areas are feeling insecure and many are leaving these areas;

This House, therefore, urges the State Government to take appropriate steps to stop the violence, search out and confiscate all the illegal arms and take measures to restore confidence in the minds of the affected people."

-was then put and a Division taken with the following results :

NOES

Adhikary, Shri Nisith

Anisur Rahaman, Shri

Bagdi, Shri Lakshan

Bandyopadhyay, Shri Debabrata

Banerjee, Shri Mrinal

Basu, Shri Jyoti

Bera, Shri Dipak

Bhakat, Shri Buddhadeb

Bhattacharjee, Shri Buddhadeb

Bhattacharjee, Shri Nandagopal

Bhattacharyya, Shri Ashoke

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Kanti

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shri Subhas

Chakraborty, Shri Sujan

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chaudhuri, Shri Amar

Choudhury, Shri Bansha Gopal

Choudhury, Shri Biswanath

Choudhury, Shri Nripen

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Nani Gopal

Das, Shri Ananda Gopal

Das, Shri Nirmal

Das, Shri Paresh Nath

Das, Shri Pushpa Chandra

Das, Shri Somendra Chandra

Das Gupta, Dr. Asim Kumar

Deb, Shri Rabin

Dey (Bose), Shrimati Ibha

Dey, Shri Narendra Nath

Dey, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishna Prasad

Dutta, Dr. Gouripada

Dutta, Shri Gurupada

Ganguly, Shri Bidyut

Ganguly, Shrimati Kanika

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Pankaj

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Susanta

Goala, Shri Rajdeo

Goswami, Shri Kshiti

Goswami, Shri Subhas

Hafiz Alam Sairani, Shri

Hore, Shri Tapan

Id. Mohammed, Shri

Kisku, Shri Upendra

Kundu, Shri Ranjit

Mahata Shri Khagendra Nath

Mahata, Shri Satya Ranjan

Maitra, Shri Banshi Badan

Malik, Shri Shiba Prasad

Mandal, Dr. Ramchandra

Md. Amin, Shri

Minj, Shri Prakash

Mistry, Shri Bimal

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Biswanath

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Rabindranath

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Brojo

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Manabendra

Oraon, Shri Jagannath

Patra, Shri Manoranjan

Roy, Shri Manmatha

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Saren, Shri Subhas Chandra

Saresh, Shri Ankura

Sengupta, Shri Purnendu

Sengupta (Bose), Shrimati Kamal

Shaw, Shri Prabin Kumar

Singh, Shri Lagan Deo

Sinha, Dr. Nirmal

Sinha, Shri Prabodh Chandra

Talukdar, Shri Pralay

Unus Sarkar, Shri

**AYES**

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Abu Hasem Khan Chowdhury, Shri

Abu Hena, Shri

Abul Basar Laskar, Shri

Abu Sufian Sarkar, Shri

Bandyopadhyay, Shri Tarak

Banerjee, Shri Shyamadas

Banerjee, Shri Tapas

Bapuli, Shri Satya Ranjan

Bhattacharjee, Shri Sudhir

Biswas, Shri Shashanka Shekhor

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Deb, Shri Ashoke Kumar

Gulsan Mullick, Shri

Humayun Reza, Shri

Khaitan, Shri Rajesh

Khanra, Shri Ajit

Mahato, Shri Shantiram

Mahbubul Haque, Shri

Mainul Haque, Shri

Mal, Shri Asit Kumar

Manjhi, Shri Ramjanam

Md. Abdul Karim Choudhury, Shri

Md. Fazle Haque

Md. Sohrab, Shri

Mitra, Shri Asit

Mitra, Shrimati Sabitri

Mitra, Shri Somendra Nath

Mondal, Shri Ramprabesh

Motahar Hossain, Dr.

Mudi, Shri Anil

Mukherjee, Shri Kamal

Mukherjee, Shri Samar

Paul, Shrimati Mayarani

Poddar, Shri Deokinandan

Quazi Abdul Gaffar, Shri

Roy, Shri Phani Bhusan

Roy, Shri Pramatha Nath

Roy, Shri Saugata

Roy, Shri Tapas

Sardar, Shri Sital Kumar

Sen, Dr. Anupam

Singha, Shri Sankar

Sinha, Shri Atish Chandra

Sk. Daulat Ali, Shri

Upadhyay, Shri Manik

**Abst.**

Shri Pankaj Banerjee

Shri Goutam Chakraborty

Shri Sobhandeb Chattopadhyay

Shri Pulak Chandra Das

Shri Ashoke Mukherjee

Shri Dilip Kumar Das

Shri Sanjoy Bakshi

Shri Subrata Mukherjee

Shri Kamal Kanti Guha,

Shri Nirmal Ghosh

Shri Mihir Goswami

Shri Biplab Roychowdhury

Shri Tushar Kanti Mondal

Shri Ambica Banerjee

Shri Soumendra Chandra Das

Shri Badal Bhattacharjee

Ayes being 48

Noes - 86 and the Abst - 16

The motion was lost.

[1-30 — 3-00 p.m.](including Adjournment)

**Mr. Speaker :** A notice of privilege has been given by Shri Dipak Kumar Ghosh. MLA today, the 26th June. 2000. The question of breach of privilege must be raised at the earliest opportunity. But in the instant case the alleged breach of privilege took place on 30th March, 2000 whereas it has raised today, the 26th June, 2000 and no explanation has been given for this inordinate delay for which the petition containing the allegation cannot be entertained.

The statement made by Shri Jyoti Basu, CM in reply to the supplementary put by Shri Tapan Hore. MLA arising out of question number 167 is in respect of conduct of Shri Dipak Kumar Ghosh, as an IAS and not as a member of the House which he was when he was a Government servant.

The privilege will only be available to a member of the House for his Parliamentary behaviour and conduct and in this view of the matter no prima facie case of breach of privilege is made out against Shri Jyoti Basu, C.M. for which Shri Ghosh cannot be allowed to raise it in the House. As such it is rejected

## LEGISLATION

### The Jadavpur University (Amendment) Bill, 2000

**Shri Satyasadhan Chakroborty :** Sir, I beg to introduce the Jadavpur University (Amendment) Bill, 2000.

**(Secretary then read the title of the Bill)**

**Shri Satyasadhan Chakraborty :** Sir, I beg to move that the

Jadavpur University (Amendment) Bill, 2000, be taken into consideration.

**(The House was then adjourned till 3 p.m.)**

[3-00 — 3-10 p.m.](After Adjournment)

**শ্রী সৌগত রায় :** স্যার, আজকে সত্যসাধনবাবু 'দি যাদবপুর ইউনিভার্সিটি (অ্যামেন্ডমেন্ট) বিল, ২০০০' নিয়ে এসেছেন। এর ওপর আমি দু'চারটে কথা বলছি। এই বিলের মূল উদ্দেশ্য নিয়ে কোনও ডিসপুট থাকতে পারেনা। যাদবপুর ইউনিভার্সিটির মূল ক্যাম্পাস - যাদবপুর, কলকাতা ৩২। কিন্তু ওঁরা বেশ কিছুদিন ধরে সল্ট লেকে একটা ক্যাম্পাস তৈরি করেছেন। বর্তমানে সেই ক্যাম্পাসে চারটে সাবজেক্ট পড়ানো হয়। কন্সট্রাকশন টেকনোলজি, প্রিন্টিং টেকনোলজি, ইন্সট্রুমেনটেশন টেকনোলজি এবং পাওয়ার প্ল্যান্ট টেকনোলজি। এই চারটে হাইলি স্পেশ্যালাইজড ইঞ্জিনিয়ারিং বা টেকনোলজি ব্রাঞ্চ ওখানে পড়ানো হয়। কিন্তু এতদিন প্র্যাকটিক্যালি সল্ট লেক ক্যাম্পাসকে ওভারসী করার কোনও ব্যবস্থা ছিলনা। ওখানে একজন ডেপুটি রেজিস্ট্রার বসতেন—হি ইজ র‍্যাঙ্কে এ লো অফিসিয়াল। তিনি ঐ চারটে ডিপার্টমেন্টস বা সল্ট লেক ক্যাম্পাস দেখতেন। অনেকদিন ধরেই সল্ট লেক ক্যাম্পাস নেগলেকটেড হচ্ছিল। একজন প্রো-ভাইস চ্যানসেলর হলে নিশ্চয়ই সেই নেগলেক্ট দূর হবে। তবে আমি অবশ্য এ কথা বলব যে, যখন প্রো-ভাইস চ্যানসেলর নিয়োগ করবেন তখন সুরভী ব্যানার্জির মতো মুখ্যমন্ত্রীর জীবনি লিখেছেন বা ভারতী রায়ের মতো পরে সিপিএম-এর এম.পি. হবেন এইরকম কাউকে না করে একজন ভাল অ্যাডমিনিস্ট্রেটর, ভাল এডুকেশনিস্টকে যদি নিয়োগ করেন তাহলেই ভাল হয়। আমি জানি সত্যসাধনবাবু গুড ইনটেনশন নিয়ে শুরু করেন, তারপর পার্টি লাইনে তাঁর পারপাস্ ডিফিটেড হয়ে যায়। স্যার, যাদবপুর ইউনিভার্সিটির মেন ক্যাম্পাসে অনেকরকম এনটারটেনমেন্টের ব্যবস্থা আছে। অথচ সল্ট লেকে কোনওরকম খেলাধূলার ব্যবস্থা পর্যন্ত নেই। ছাত্রদের জন্য এনটারটেনমেন্ট বা রিক্রিয়েশনের কোনও ব্যবস্থা নেই। মূল ইউনিভার্সিটি থেকে অনেক দূরে ছেলেরা খুব আইসোলেটেড ফিল্ড করে। এটা একটা বড় প্রবলেম। যাতায়াতের ক্ষেত্রে খুব একটা সমস্যা নেই। সল্ট লেকে রাস্তার ধারেই ওটা অবস্থিত, বাসেই চলে যাওয়া যায়। আমি আশা করছি প্রো-ভাইস চ্যান্সেলর অ্যাপয়েনটেড হবার পরে ওখানে আরও কয়েকটা ডিপার্টমেন্ট খোলা হবে। তার কারণ এখন যে ধরনের স্পেশ্যালাইজড সাবজেক্টস পড়ানো হচ্ছে সেগুলো এখন কোথাও পড়ানো হয় না। আমার মনে হয় ইনফরমেশন টেকনোলজির অনেক নতুন সাবজেক্ট আছে, বারো টেকনোলজির নতুন সাবজেক্ট আছে, সোলার এনার্জির নতুন সাবজেক্ট আছে, যেগুলোকে আমরা ফ্রন্টিয়ার সাইন্স বলি কিংবা সান-রাইজ টেকনোলজি বলি। এই ধরনের টেকনোলজি যদি এখানে পড়ানো হয় — এখানে বিল্ডিংটা অনেক বড় —

তাহলে খুব ভাল হয়। এই প্রসঙ্গে সত্যসাধনবাবুকে বলতে চাই সম্প্রতি যাদবপুর ইউনিভার্সিটি সংবাদপত্রে আসছিল। কেন, তার কারণ হচ্ছে যাদবপুর ইউনিভাসিটি টিচার্স অ্যাশোসিয়েশন একটা আন্দোলন করছিল। 'জুটা' সেই আন্দোলন দু'মাস ধরে চালিয়েছে। এরফলে ছাত্রদের ভীষণ ক্ষতি হয়েছে, তার কারণ ওরা বলেছিল ক্লাস নেব, কিন্তু পরীক্ষা নেব না। পরে ওরা স্থির করে বলেছিলেন, ফাইনাল ইয়ারের ছাত্রদের পরীক্ষা নেব, কিন্তু অন্যান্যদের নেব না। পরে সত্যসাধনবাবুর সঙ্গে এগ্রিমেন্ট হল। হোল ডিসপিউটটা হল, ইউ.জি.সি নতুন স্কেল ইমপ্লিমেন্ট করল। যে এরিয়ার ছিল সেই এরিয়ার স্টেট-গভর্নমেন্টকে দিয়ে দিয়েছিল। স্টেট গভর্নমেন্ট সেই টাকা খরচ করে ফেলেছে। এখন স্টেট গভর্নমেন্ট বলছে, টাকা আসুক, দেব। কিন্তু টিচাররা বলছে, হোল এরিয়ারের টাকা এখনই দিতে হবে। এটাই হচ্ছে ফিনান্সিয়াল ডিসপিউট। সর্বশেষে সত্যসাধনবাবু সম্মত হলেন ৫টি ইন্সটলমেন্টে এরিয়ার টাকা দিয়ে দেবেন। ২ মাস আগে এটা যদি এগ্রি করতেন তাহলে ছাত্রদের এত ক্ষতি হত না। আপনি জানেন, যাদবপুর ইউনিভারসিটির অরিজিন্যালি ন্যাশনাল ব্যাকগ্রাউন্ড আছে। স্বাধীনতা সংগ্রামে ন্যাশনাল কাউন্সিল অফ এডুকেশন প্রথমে বেঙ্গল টেকনিক্যাল ইনস্টিটিউট শুরু করেছিলেন। প্রথমদিকে যারা পড়াতেন তাঁরা ন্যাশনাল স্পিরিট নিয়ে যাদবপুর ইউনিভার্সিটিতে পড়াতেন। পরবর্তীকালে ডাঃ রায় পুরো ইউনিভার্সিটির মর্যাদা দেন। তারপর ত্রিগুণা সেন বিশিষ্ট শিক্ষাবিদ এই ইউনিভার্সিটির প্রথমে রেক্টর এবং পরে ভাইস-চ্যান্সেলার ছিলেন এবং ইউনিভার্সিটিকে একটা ওয়াইড রেঞ্জ অফ সাবজেক্টস দিয়েছেন, আর্টস, সায়েন্স, ইঞ্জিনিয়ারিং, বিভিন্ন ফ্যাকালটি, আর্কিটেকচার, মেটিরিওলজি, ইলেকট্রোনিক্স, কম্পিউটার সায়েন্স প্রভৃতি প্রত্যেকটি ফ্যাকালটি আছে। তারপর নতুন ফ্যাকালটি খোলা হয়েছে, This is an University with a future because it has a technological background. যেটার উপর এক্সপান্ড করা যায়। ইউনিভার্সিটির ক্যাম্পাসের মধ্যে রিজিওনাল কম্পিউটার সেন্টার। ক্লোজ যোগাযোগ রাখতে পারেন যদিও রিজিওনাল কম্পিউটার সেন্টার সেন্ট্রাল গভর্নমেন্টের আন্ডারে। সল্টলেকের বিল্ডিংটা ফুললি ইউটিলাইজড এখনো হয়নি। সল্টলেকে আর একটা ইঞ্জিনিয়ারিং কলেজ খোলা হয়েছে যদিও সেটা যাদবপুরের স্ট্যান্ডার্ড নয়, অথচ যাদবপুর ইউনিভার্সিটি অরিজিন্যাল ক্যাম্পাসে জায়গার অভাব আছে, প্রপার হাউসিং নেই। আশা করেছিলাম, সত্যসাধনবাবু এসেনসিয়াল কাজ করবেন, প্রো-ভাইস চ্যান্সেলারকে অ্যাপয়েনমেন্ট করে অ্যাডমিনিস্ট্রেটিভ ডিরেকশন দিয়ে সল্টলেক ক্যাম্পাসকে যতটা আছে সেটা চেঞ্জ করবেন, রিফর্ম করবেন এবং তার সঙ্গে ইউনিভার্সিটির এই প্রবলেমগুলি সামগ্রিকভাবে ডিল করবেন। এর আগে যাদবপুর ইউনিভার্সিটিতে দু-একটি বেশ কিছু অ্যাপয়েন্টমেন্ট হয়েছে যেগুলি পলিটিক্যাল ইন নেচার। ডঃ সোম যিনি ভি.সি. ছিলেন, তিনি ক্যালকাটা ইউনিভার্সিটির প্রফেসর ছিলেন। তিনি যে সাবজেক্টের প্রফেসর ছিলেন

সেই সাবজেক্ট যাদবপুরে পড়ানো হয় না। কিন্তু পার্টির কনসিডারেশনের জন্য তাঁকে নিয়ে যাওয়া হল এবং ভি.সি. করা হল যেহেতু তিনি পার্টির সাপোর্টার। এখন যিনি যাদবপুর ইউনিভার্সিটির ফিজিক্স-এর প্রফেসর তার অ্যাকাডেমিক ব্যাকগ্রাউন্ড ভাল। প্রো-ভি.সি Chancellor should be senior professor with good academic background and some administrative experience আপনি যে বিল এনেছেন তাতে কিভাবে অ্যাপয়েন্টমেন্ট হবে সেটা বলা আছে। চ্যান্সেলার অ্যাপয়েন্টমেন্ট করবেন মিনিস্টার এবং ভি.সি.র সঙ্গে কনসাল্ট করে। যেহেতু চ্যান্সেলর সরকারের রেকমেন্ডেশন অনুযায়িই কাজ করবে এবং যদি প্রো.ভি.সি. যদি কোনও কারণে না থাকেন faculty of engineering and technology তিনি প্রো.ভি.সি.র জায়গায় কাজ করবেন বলে বলা আছে। সেটা বেসিক্যালি আপত্তি থাকার কারণ নেই। faculty of engineering and technology তিনিই থাকলে ভাল হয়। তাই আমি যে কথা বলতে চাই, আমাদের ইউনিভার্সিটির জেনারেল স্টাটাস কমে গেছে। আমরা দেখেছি, কোনও কোনও স্টেটে যত ইউনিভার্সিটি হয়েছে তত এখানে হয়নি। আমাদের ইউনিভার্সিটির, ভাইস চ্যান্সেলারের, প্রফেসারের, স্টাচিওর আগে ছিল, যে কোনও কারণেই হোক অব-মূল্যায়ন হয়েছে। সেই জায়গায় সকলের চেষ্টা করা উচিত যাতে উই ক্যান get back the academic status that we enjoyed দিল্লির, বোম্বের সঙ্গে কলকাতার যাদবপুর কি করে কমপিট্ করতে পারে সেটা দেখার জন্য অনুরোধ জানিয়ে এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী শ্রী সত্যসাধন চক্রবর্তী মহাশয় আজকে এই হাউসে যে যাদবপুর ইউনিভার্সিটি অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন আমি শুধু সেই বিলকে সমর্থন করছি তাই নয়, আমি মনে করছি এই বিলটি আনা খুব জরুরি ছিল। এর প্রয়োজন ছিল। স্যার, আপনি জানেন, আমাদের রাজ্য সরকার সম্প্রতি যেসব সিদ্ধান্ত নিয়েছেন তারমধ্যে মূল যে বিষয়টি সেটি হচ্ছে পরিকাঠামোর উন্নয়ন ঘটানো। বিশেষ করে প্রযুক্তি সংক্রান্ত যে ব্যবস্থাগুলি আছে সেগুলির উন্নতির জন্য বিশেষ প্রয়াস নেওয়া হয়েছে এবং তা জরুরি হয়ে পড়েছে। যাদবপুর বিশ্ববিদ্যালয়ের একটি ক্যাম্পাস অনেকদিন ধরেই বিধাননগর বা সল্ট লেকে আছে। সেটাকে আরও এফেকটিভ কার্যকর করে ইউটিলাইজ করার জন্য এবং তা থেকে স্টুডেন্টরা যাতে শিক্ষার পরিষেবাটা পান তার ব্যবস্থা করার জন্য এই বিল আনা হয়েছে, আমি এই বিলকে সমর্থন করছি। স্যার, দীর্ঘদিন ধরেই যাদবপুর বিশ্ববিদ্যালয়ের সুনাম দেশে, বিদেশে ছড়িয়ে রয়েছে। ডঃ ত্রিগুনা সেন থেকে আরম্ভ করে আমাদের প্রাক্তন বিদ্যুৎমন্ত্রী

ও বিভিন্ন কৃতি ব্যক্তিরা এই বিশ্ববিদ্যালয়ের সঙ্গে যুক্ত ছিলেন। আমাদের অভিজ্ঞতা বলে যে শিক্ষাকে ডিসেন্ট্রালাইজেশন করা দরকার। শিক্ষায়তনের কেন্দ্রীকতা একটা সর্বনাশা ঝোঁক। স্যার, আমরা দেখেছি, অতি সম্প্রতি বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের যে ক্যাম্পাসটি পুন্ডিবাড়িতে আছে সেটাকে পূর্ণাঙ্গ বিশ্ববিদ্যালয় করার কথা মাননীয় রাজ্যপাল এবং মাননীয় শিক্ষামন্ত্রী বলেছেন। শুরু হয়েছিল একটা ক্যাম্পাস দিয়ে, এখন সেটা পূর্ণাঙ্গ বিশ্ববিদ্যালয় হতে চলেছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের সভাপতিত্বে সম্প্রতি উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদের যে মিটিং হয়ে গেল তাতেও উত্তরবঙ্গের প্রত্যন্ত এলাকাগুলিতে যাতে টেকনিক্যাল শিক্ষার পরিকাঠামো গড়ে তোলা যায় তা নিয়ে আলোচনা হয়েছে এবং উত্তরবঙ্গের প্রতিটি জেলাতে একটি করে ইঞ্জিনিয়ারিং কলেজ যাতে স্থাপন করা হয় সে সম্পর্কে সিদ্ধান্ত ঘোষিত হয়েছে। এটা খুবই আনন্দের কথা। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, আলিপুরদুয়ারের মতন প্রত্যন্ত এলাকায় একটি ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপন করার ব্যবস্থা করুন। মাননীয় মন্ত্রী মহাশয় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন এটা খুবই সময় উপযোগী। প্রযুক্তিবিদ্যার পরিকাঠামো তৈরি করার জন্য এটার খুবই প্রয়োজন ছিল। এই বলে পুনরায় এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী আজকে এই সভায় যে যাদবপুর বিশ্ববিদ্যালয় সংশোধনী বিধেয়ক, ২০০০ এনেছেন তাতে তিনি একজন সহ-উপাচার্যের পদ সৃষ্টি করার কথা বলেছেন। এ ব্যাপারে নীতিগতভাবে কোনও বিরোধিতা করছি না, করার কোনও সুযোগও নেই। উদ্দেশ্যটা নিশ্চয় মহৎ। সল্ট লেকে যাদবপুর বিশ্ববিদ্যালয়ের যেসব কোর্স পড়ানো হচ্ছে সেগুলি সরাসরি দেখাশুনা করার জন্য সহ-উপাচার্যের প্রয়োজন আছে। এ ব্যাপারে আমাদের কোনও আপত্তি নেই। মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী জানেন যে যাদবপুর বিশ্ববিদ্যালয় ঐতিহাসিকভাবে এমন একটি বিশ্ববিদ্যালয় যার সঙ্গে অনেক কিছু জড়িত আছে। আমাদের পশ্চিমবাংলার যে বিশ্ববিদ্যালয়গুলি আছে সেই বিশ্ববিদ্যালয়গুলি ভারতবর্ষের বিশ্ববিদ্যালয়গুলির তুলনায় মান আজকে ক্রমশ নিচের দিকে নামছে, বিশেষ করে কলকাতা বিশ্ববিদ্যালয়ের মান নিচের দিকে নেমেছে। ভারতবর্ষের অন্যান্য বিশ্ববিদ্যালয়-এর তুলনায় কলকাতা বিশ্ববিদ্যালয় টোয়েন্টি ফিফথ পজিশনে। আপনি এর মান উন্নয়ন করার জন্য চেষ্টা করছেন, নিঃসন্দেহে এটা ভাল। কিন্তু আমার বক্তব্য হচ্ছে, সবটা একটা রাজনৈতিক দৃষ্টিভঙ্গি থেকে দেখা হচ্ছে। যেমন ধরুন, আজকে রবীন্দ্র ভারতি বিশ্ববিদ্যালয়, সেখানে যিনি উপাচার্য হবেন, তিনি সরাসরি একজন রাজনৈতিক নেতা এবং সরাসরি তিনি নির্বাচনে অংশগ্রহণ করেছেন। কিছুদিন আগে কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য পদে আপনারা তাকে নিয়োগ করলেন। তার আগের দিন সংবাদপত্রে বের হল আলিমুদ্দিন

স্ট্রিট থেকে ক্লিয়ারেন্স দেওয়া হয়েছে যে এই ব্যক্তিকে উপাচার্য পদে নিয়োগ করা যাবে। তার একটা পলিটিক্যাল কমিটমেন্ট থাকতে পারে, একজন শিক্ষিত মানুষ তার পলিটিক্যাল কমিটমেন্ট থাকতে পারে। কিন্তু তিনি গিয়ে যদি তার পলিটিক্যাল কমিটমেন্টকে বা উদ্দেশ্যকে ব্যবহার করেন শিক্ষা ক্ষেত্রে। তার ফলে আমাদের শিক্ষার মান নামছে এবং আমাদের পশ্চিমবঙ্গের বিশ্ববিদ্যালয়গুলি আরও বেশি করে নিচের দিকে নেমে যাচ্ছে। যাদবপুর বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে আমি আপনাকে বলব যে, সেখানে এখনও পর্যন্ত ছেলেদের ক্ষেত্রে আন্ডার গ্রাজুয়েট কমার্স পড়ানো হয়না। মেয়েদের পড়াবার জন্য বিড়লার একটা কলেজ খোলা হয়েছে। সেটার অ্যাফিলিয়েশন দেওয়া হয়েছে কিন্তু ছেলেদের কোনও কমার্স পড়ানো হয়না এবং ম্যানেজমেন্ট, আপনি দেখবেন, দিল্লি ইউনিভার্সিটিতে ম্যানেজমেন্ট পড়ানো হচ্ছে, মাদ্রাজের চেন্নাইতে ম্যানেজমেন্ট পড়ানো হচ্ছে। দিল্লি ইউনিভার্সিটির আন্ডারে সেখানে ইন্সটিটিউট খুলেছে। সারা দেশ জুড়ে সেখানে ম্যানেজমেন্ট পড়ানো হচ্ছে। অথচ যাদবপুর ইউনিভার্সিটির আন্ডারে গ্রাজুয়েট ছাত্রদের জন্য কোনও কমার্স নেই এবং ম্যানেজমেন্টও পড়ানো হয়না। যদি আপনি সত্যি সত্যি একজন প্রো-ভি.সি. করতে চান, যদি শিক্ষার উন্নতি করতে চান তাহলে সেই দৃষ্টিভঙ্গিতে আনতে হবে। আজকে সারা ভারতবর্ষের অন্যান্য বিশ্ববিদ্যালয়গুলি দ্রুততালে এগিয়ে যাচ্ছে, অনেক বেশি সাবজেক্ট পড়ানো হচ্ছে, অনেক বেশি জিনিস সেখানে ছেলেরা পড়তে যাচ্ছে। কিছুদিন আগে আমার দুইজন মেয়ের সঙ্গে দেখা হয়েছিল, তারা মাইক্রো বায়লজি পড়তে গিয়েছিল মাদ্রাজে। এই যে আমাদের রাজ্য থেকে ছেলেরা বাইরে চলে যাচ্ছে পড়তে, আপনি এখানে পড়ার সুযোগ তৈরি করতে পারবেন না কেন? আরও বেশি ছাত্র-ছাত্রী আমাদের রাজ্যে পড়তে পারবেনা কেন? যদি প্রাইভেট ইন্সটিটিউশন তৈরি হয়, সেক্ষেত্রে তাদের উপরে যদি আপনার নিয়ন্ত্রণ থাকে, পড়াশুনার স্ট্যান্ডার্ডের উপরে নিয়ন্ত্রণ থাকে তাহলে আরও বেশি পড়ার সুযোগ কেন পাবেনা? কেন ব্যাঙ্গালোরে, কেন তামিলনাড়ুলে আমাদের রাজ্যের—আমি জানি, আপনাকে বললে অবাক হয়ে যাবেন, ব্যাঙ্গালোরে এ.আই.এম.এস-এর একটা ইন্সটিটিউট রয়েছে, সেখানে ২ হাজার ছাত্র পড়ে। তার মধ্যে প্রায় ১৯ শত বাঙালি পড়ে। আমি সদ্য সেখানে গিয়ে দেখে এসেছি। আমি গিয়েছিলাম কাজে, সেখানে দেখেছি যে ২ হাজার ছাত্রের মধ্যে ১৯ শত বাঙালি ছাত্র পড়ছে। আপনি উচ্চশিক্ষামন্ত্রী, আপনার কাছে আমার আবেদন যে এই জায়গায় এই সুযোগগুলি বৃদ্ধি করুন যাতে এখানকার ছেলেরা আরও বেশি এখানে পড়ার সুযোগ পেতে পারে এবং প্রো-ভি.সি হবেন তিনি তার নিজের পলিটিক্যাল কমিটমেন্টের বাইরে দাঁড়িয়ে। রাজ্যের শিক্ষার উন্নতির জন্য বিশেষ করে বিশ্ববিদ্যালয়ের শিক্ষার মানকে আরও বেশি উন্নতি করার জন্য আপনি চেষ্টা করবেন। এই আশা প্রকাশ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সহ-উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই বিলের উপরে আলোচনায় যারা অংশগ্রহণ করেছেন তাদের আন্তরিক ধন্যবাদ জানাই। আমার ভাল লাগছে যে সব কয়জনই এই বিলের মূল উদ্দেশ্যকে সমর্থন করেছেন এবং বিশ্ববিদ্যালয়ের উন্নতি কামনা করেছেন। সেই প্রসঙ্গে দুই' একজন আমাদের সরকারের দৃষ্টিভঙ্গি বিশেষ করে উপাচার্য, সহ-উপাচার্যের নিয়োগ সম্পর্কে খানিকটা সমালোচনা করেছেন। আমি প্রথমে বলি, এখানে বলা হয়েছিল যাদবপুর বিশ্ববিদ্যালয়ের এই অ্যামেন্ডমেন্ট এনে সহ-উপাচার্য পদ সৃষ্টি করার মূল উদ্দেশ্য হল, এর মূল উদ্দেশ্য হল, যাদবপুরের যে সেকেন্ড ক্যাম্পাস সেটার আরও উন্নতি এবং প্রসার। আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে প্রায় ১৩ কোটি টাকা খরচ করে আধুনিক বিষয় পড়াবার বন্দোবস্ত করেছি এবং আমি দায়িত্বভার নেবার পর সেকেন্ড ক্যাম্পাসের জন্য অনেক টাকা বরাদ্দ করা হয়েছে এবং অনেক নতুন পদের সৃষ্টি করা হয়েছে, যেটা বিশ্ববিদ্যালয়ের দাবি ছিল। কিন্তু আজকে এর আরও সম্প্রসারণের সুযোগ রয়েছে। আমি বিশ্ববিদ্যালয়ের সঙ্গে কথা বলেছি। মাননীয় উপাচার্যের সঙ্গে আমার দীর্ঘ আলোচনা হয়েছে। বেশ কিছুদিন ধরে আমরা যেটা ভাবছিলাম যে, কিভাবে যাদবপুর বিশ্ববিদ্যালয়, বিশেষ করে তার সেকেন্ড ক্যাম্পাসের আরও উন্নতি বিধান করা যায়। শেষ পর্যন্ত আমরা সিদ্ধান্ত নিই যে, ওখানে আরও নতুন নতুন বিষয় পড়াতে হবে যেটা মাননীয় সদস্য অধ্যাপক সৌগত রায় মহাশয় বলছিলেন। আমরা আগামি দিনে আরও নতুন নতুন বিষয়, যেগুলোকে আমরা বলি এমার্জিং এরিয়াস, সেগুলো যাদবপুর বিশ্ববিদ্যালয়ে খোলা হবে এবং ঐ দ্বিতীয় ক্যাম্পাসে ওগুলো পড়ানো হবে। এবং একবিংশ শতাব্দীর চাহিদার প্রয়োজনেই বিষয়গুলো ওখানে আরও বেশি করে পড়ানো হবে, কারণ বিশ্ববিদ্যালয়ের ঐ কেন্দ্রটিকে ভারতবর্ষের অন্যতম শ্রেষ্ঠ কেন্দ্র হিসাবে আমরা গড়ে তুলতে চাইছি। এজন্য আপনারা এটা অনুধাবন করেছেন এবং প্রো-ভাইস-চ্যান্সেলর নিয়ে কাজ করবার মতো একজন দায়িত্বশীল মানুষ থাকা দরকার, তার জন্য সহ-উপাচার্য পদ সৃষ্টি আমরা করতে চাইছি। বিলটিতে পরিষ্কার করে বলা আছে—সেকেন্ড ক্যাম্পাসের সর্বাঙ্গিন উন্নয়নের স্বার্থে এটা আমরা করতে বলেছি। বাংলার অনেক ছাত্র-ছাত্রী এখন ব্যাঙ্গালোর, হায়দ্রাবাদ গিয়ে পড়ছেন বিশেষ করে ইঞ্জিনিয়ারিং, মেডিক্যাল, ম্যানেজমেন্ট এগুলো। তার বড় কারণ হল, বহুদিন আগে থেকে তারা প্রাইভেট ইন্সটিটিউশন গড়ে তুলেছে এবং একটা সময় সেখানে প্রচুর ক্যাপিটেশন ফি নেওয়া হত। ঐ বিপুল পরিমাণ টাকা নিয়ে তারা তাদের ঐ সমস্ত ইন্সটিটিউশন খুলেছিলেন। আপনারা জানেন, তার বিরুদ্ধে মামলা হয় এবং সুপ্রিম কোর্ট পরে ক্যাপিটেশন ফি কত হবে সেটা ঠিক করে দেন, কারণ সেখানে ক্যাপিটেশন ফি বিপুল পরিমাণে ছিল। আমরা পশ্চিমবঙ্গে ঐ ব্যবসাভিত্তিক, যেখানে

একমাত্র ধনিদের ছেলেমেয়েরা টাকা দিতে পারবে. তাদের জন্য শিক্ষা-ব্যবস্থায় উৎসাহিত করিনি। ব্যাঙ্গালোর, তামিলনাড়ু, বা মহারাষ্ট্র সরকার থেকে যে প্রচুর পরিমাণে ইন্সটিটিউশন করেছে তা নয়, ওগুলোর অধিকাংশই প্রাইভেট ম্যানেজমেন্টে তৈরি হয়েছে এবং বিপুল পরিমাণ টাকা ছাত্র-ছাত্রীদের কাছ থেকে নিয়ে পড়াবার বন্দোবস্ত করা হয়েছে। কিন্তু এ.আই.সি.টি.ই. ইন্সপেকশন করে বলেছেন যে, তার অনেকগুলোর মান এত নিচু, যারজন্য কিছু ইন্সটিটিউশন বন্ধ করে দিয়েছে। শুধু বিস্তার দেখলে হবে না, মানের দিক থেকে সেগুলো অনেক নিচে ছিল, অথচ বিপুল পরিমাণে টাকা নিতো তারা। এখনও কিন্তু আমাদের কাছে খবর, অন্য পথে তারা টাকা নিয়ে থাকেন। আমি সবিনয়ে বলব আমরা পশ্চিমবাংলাতে এটা আমরা এনকারেজ করি না। ইদানিংকালে যেটা করছি সেটা হল সরকারির সঙ্গে সঙ্গে বেসরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ আমরা করছি। তাদের টিউশন ফি, অন্যান্য টাকা আমরা বেঁধে দিয়েছি এবং জয়েন্ট এন্ট্রান্সের বাইরে নিতে দিচ্ছি না। একমাত্র সুপ্রিম কোর্টের রায়কে অনুমোদন দিয়েছি শতকরা ৫ ভাগ এন.আর.আই অর্থাৎ নন-রেসিডেন্স ইন্ডিয়ানদের নেওয়া যাবে। ৯৫ ভাগ কিন্তু জয়েন্ট এন্ট্রান্সের ভিত্তিতে নেওয়া হচ্ছে। টিউশন ফি এবং অন্যান্য ক্ষেত্র ঠিক করার জন্য কমিটি ঠিক করে দেওয়া হয়েছে। আমরা এখন আমাদের রাজ্যে আপনারা দেখবেন ইঞ্জিনিয়ারিং, ম্যানেজমেন্ট টেকনোলজি এই শিক্ষার খুব দ্রুত বিস্তার ঘটাচ্ছি। ইতিমধ্যে এই কয়েক বছরে ১৩টি নূতন ইঞ্জিনিয়ারিং কলেজ হয়েছে। এই বছর আরও ৫টি এ.আই.সি.টি-র কাছে দিয়েছি, আশাকরি তাঁরা অনুমোদন দেবেন এবং আমরা করব। যাদবপুর সেকেন্ড ক্যাম্পাস আরও সম্প্রসারিত করা হচ্ছে। এই হাউসে কিছুদিনের মধ্যে আমাদের দপ্তর থেকে আমরা বিল আনছি নূতন একটা টেকনোলজি ইউনিভার্সিটি করার জন্য। অর্থাৎ পশ্চিমবাংলায় আমরা আন্তরিকভাবে চেষ্টা করছি আমাদের ছাত্র-ছাত্রিদের যাতে বাইরে যেতে না হয়। বাইরে গিয়ে বিপুল পরিমাণ টাকা ব্যায় করতে হয়। আমাদের পশ্চিমবাংলায় অল্প টাকা ব্যায় করে উন্নতমানের শিক্ষা তারা যাতে এখানে পেতে পারে। যাদবপুরে আমি ভাইস-চ্যান্সেলারের সঙ্গে কথা বলেছি, আমরা এই বছর ইনফরমেশন টেকনোলজি খোলার উদ্যোগ নিয়েছি। সরকার থেকে আমরা বিশ্ববিদ্যালয়কে অনুমোদন দিয়েছি। আরও কিছু বিশ্ববিদ্যালয়ে ইনফরমেশন টেকনোলজি খোলার অনুমোদন আমরা দিয়েছি। মাননীয় সদস্যরা জানেন যে আমাদের ভারতবর্ষের হিসাব হচ্ছে, কমপিউটার প্রফেশনালস্ এখন আমাদের ভারতবর্ষে সাড়ে তিন লক্ষর মতো, এই বছর আরও দেড় লক্ষের দরকার হবে। ২০০৮ সালের মধ্যে আপনারা শুনলে অবাক হয়ে যাবেন—ভারতবর্ষে কমপিউটার প্রফেশনালস দরকার হবে প্রায় ২৫ লক্ষ। এটা হচ্ছে হিসাব। সুতরাং আমাদের দ্রুততালে আমাদের এই ধরনের প্রফেসনালস গড়ে তুলতে হবে। তার জন্য আমরা প্রতিটি বিশ্ববিদ্যালয়ে এবং বিভিন্ন ইঞ্জিনিয়ারিং কলেজে দ্রুত আমরা কমপিউটার, ইলেকট্রনিক্স

এবং ইনফরমেশন টেকনোলজি এইগুলি খুলছি। আমাদের টাস্কফোর্স যেটা সুপারিশ করেছে তা হল আগামি ৩-৪ বছরের মধ্যে আমাদের পশ্চিমবাংলাতে প্রতি বছর ১০ হাজার ইনফরমেশন টেকনোলজির সিট বন্দোবস্ত করতে হবে। আমরা একটা বড় পরিকল্পনা নিয়ে আমরা কিন্তু এটা করছি। যার ফলে পশ্চিমবাংলাতে উচ্চ শিক্ষার ক্ষেত্রে বিশেষ করে বিজ্ঞান এবং প্রযুক্তির ক্ষেত্রে বড় পরিবর্তন গুণগত এবং পরিমাণগত এটা ঘটাতে চলেছি। আমি এই বিষয়টা সংক্ষেপে বলব, এখানে অনেকে বলছেন যে বিশ্ববিদ্যালয়ে আগে যে মান ছিল বর্তমানে তা নেই কেন? আমি যাদবপুর বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে এই কথা বলতে পারবো না। তার কারণ যাদবপুর বিশ্ববিদ্যালয়ের ১৩টি ডিপার্টমেন্টকে ইউ.জি.সি এবং কেন্দ্রের অন্যান্য বিভাগ যেগুলি আছে তারা বিশেষ উন্নয়নের জন্য বেছে নিয়েছে এবং তারা টাকা দেবে। আমাদের এখানে আরও কতকগুলি বিশ্ববিদ্যালয় আছে যেগুলিকে ইউ.জি.সি বেছে নিয়েছে বিশেষ উন্নয়নের জন্য। আপনাদের শুনলে ভাল লাগবে আমাদের এখানে যতটা হয় ততটা প্রচারে আসে না - যাদবপুর বিশ্ববিদ্যালয়ে যে অধ্যাপক আছেন তাদের ভেতর আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন ভাটনগর পুরস্কার প্রাপ্ত অধ্যাপকের সংখ্যা ৭ জন। ৭০০ উপর আর্টিকেল প্রকাশ করা হয়েছে উন্নত এবং আন্তর্জাতিক মানের, তার মধ্যে ৩০০ আর্টিকেল প্রকাশ হয়েছে যেগুলি লিখেছেন যাদবপুর বিশ্ববিদ্যালয়ের গবেষকরা শিক্ষকরা।

[3-30 — 3-39 p.m.]

আমাদের বিশ্ববিদ্যালয়গুলিতে কাজ হয় না এটা ঠিক নয়। আমাদের বিশ্ববিদ্যালয়ে প্রত্যেক বছরে যারা আন্তর্জাতিক পুরস্কার পান, জাতীয় পুরস্কার পান এবং যারা এই ধরনের শিক্ষক, বিভিন্ন গবেষণাতে আছেন, প্রযুক্তির সাথে যুক্ত আছেন এবং কেন্দ্রীয় সরকার প্রতিরক্ষা সহ অন্য বিভিন্ন দপ্তর আমাদের বিশ্ববিদ্যালয়গুলির সঙ্গে যোগাযোগ রাখেন। তাঁরা আমাদের বিশ্ববিদ্যালয়গুলির গবেষণাকে গ্রহণ করেন। একটা জিনিস লক্ষ্য রাখতে হবে—দু'তিন দিন আগে মাধ্যমিকে যারা ভাল ফল করেছেন, তাদের আমরা পুরস্কার দিচ্ছিলাম। আমরা একেবারে '৫২ সাল থেকে শুরু করে যারা ভাল ফল করেছেন তাদের পুরস্কৃত করেছি। হিসাব নিয়ে দেখা গেল, যারা ফার্স্ট, সেকেন্ড, থার্ড, ফোর্থ, ফিফথ্, সিক্সথ হয়েছেন, তাঁরা শিক্ষকতা লাইনে গেছেন। তাদের কেউ কলকাতা বিশ্ববিদ্যালয়ে, কেউ প্রেসিডেন্সিতে, কেউ মৌলানা আজাদ কলেজে, কেউ লেডি ব্রাবোর্নে পড়াচ্ছেন। যারা প্রথম, দ্বিতীয়, তৃতীয় থেকে দশম স্থান লাভ করেছেন তাঁরা শিক্ষকতায় এসেছেন। আজকে কিন্তু এটা পাবেন না। এখন যারা হায়ার সেকেন্ডারিতে সবথেকে ভাল ফল করেন, তাদের আমি জিজ্ঞাসা করি, তোমরা কোথায় যাবে? তারা বলেন, কেউ খড়গপুরে আই আই টিতে যাবেন, কেউ বলেন কানপুর, যাদবপুরে ইঞ্জিনিয়ারিং-এ

যাবেন। কেউ বলেন ম্যানেজমেন্টে, কেউ মেডিক্যালে যাবেন বলেন। অর্থাৎ তাদের কেউই বলেননা জেনারেল লাইনে যাবেন। আমরা যারা জেনারেল লাইনের কথা বলি, সেখানে ভাল ছেলেরা আসছে না। এটা শুধু আমাদের দেশে নয়। আমি ইংল্যান্ডে গিয়েছিলাম, সেখানে অক্সফোর্ড বিশ্ববিদ্যালয়ের ভাইস চ্যান্সেলার বলেন, আমাদের দেশে ভাল ছেলেরা জেনারেল লাইনে আসছে না। তারা টেকনোলজি ম্যানেজমেন্ট, মেডিক্যাল ইত্যাদিতে চলে যাচ্ছে। তার মানে, জ্ঞান বিজ্ঞানের সুযোগটা যেখানে বেড়ে যায়, তারা সেখানে চলে যাচ্ছে। আজকে কোনও ভাল ছেলে আই এ এস'এর জন্য আসছে না। আই এ এসে বছরে ৮০ জনকে যেখানে নেওয়া হবে, তারমধ্যে রিজার্ভেশন বাদ দিলে তারমধ্যে ৪০।৫০ জনের আই এ এসে যেখানে সুযোগ হবে, সেখানে ইঞ্জিনিয়ারিং-এ, ম্যানেজমেন্টে এবং মেডিক্যালে সুযোগটা বিস্তৃত হচ্ছে, এর সুযোগ আজকে অনেক বেড়ে গেছে। এই সুযোগ কিন্তু আগে ছিল না। যারা মেধাবি ছাত্র তারা অন্য দেশে চলে যাচ্ছে। আমেরিকা, জার্মানি, ইতালি এবং জাপান তারা আমাদের দেশ থেকে হাজার হাজার ছেলেকে নেওয়ার জন্য ভিসা তুলে দিয়েছে। আমাদের দেশ থেকে ভাল ছাত্র নেওয়ার জন্য তাদের ভিসার রেস্ট্রিকশন নেই। তারা যে পরিমাণে মাইনে দেয় তা আমরা কল্পনাও করতে পারব না। কাজেই বাস্তব অবস্থাটাকে আমাদের বিচার করতে হবে। এটা শুধু আমাদের পশ্চিমবাংলাতে নয়, আমি তামিলনাড়ুতে গিয়েছিলাম, সেখানে তারা বললেন, আগে সেখানে ভাল ছেলে মেয়েরা যেমন জেনারেল লাইনে আসত, এখন আর সেইরকম আসছে না। আজকে আই এ এসে ভাল ছেলেরা সেইরকম যাচ্ছে না। আমি যখন ইংল্যান্ডে গিয়েছিলাম, সেখানে তাঁরা বলেছেন যে, ভাল ছেলেদের আমরা ধরে রাখতে পারছি না। ওরা আমেরিকাতে, অন্যান্য জায়গাতে চলে যাচ্ছে। সেজন্য এটাকে ওয়ার্ল্ড ফেনোমেনন হিসাবে আমাদের দেখতে হবে। আমাদের ভাল ছেলেরা যেখানে ভাল সুযোগ পাচ্ছে, তারা সেখানে চলে যাচ্ছে। আজকে সারা পৃথিবীতে এটা বিস্তৃত হয়ে গেছে—ভাল ছেলেরা সেই সুযোগটাকে গ্রহণ করছে। আমাদের রাজ্যে আমরাও সুযোগটাকে বাড়িয়ে দেবার চেষ্টা করছি। টেকনোলজি ইউনিভার্সিটি নিয়ে যেদিন আলোচনা করব সেদিন এ সম্বন্ধে বলব। টেকনোলজিতে যেখানে আমাদের ১,৪০০ সিট ছিল, সেখানে এটা আমরা ৪,২০০টি করতে পেরেছি। আগামি দিনে এটিকে আমরা আরও প্রসারিত করব। তার জন্য যাদবপুর বিশ্ববিদ্যালয়ের আরও সম্প্রসারণ, নতুন নতুন প্রো-ভাইস চ্যান্সেলর পোস্ট সৃষ্টি করছি। সব জায়গায় শুধু শুধু রাজনীতি খুঁজবেন না। আমি বহুবার বলেছি যে, ভাইস চ্যান্সেলর কিভাবে অ্যাপয়েন্টেড হন। আমাদের পশ্চিমবাংলা একমাত্র রাজ্য যেখানে বিশ্ববিদ্যালয়ের শিক্ষকরা তাদের নির্বাচিত প্রতিনিধিরা—তাঁরা ভাইস চ্যান্সেলর ঠিক করে দেন। সরকার করে না। অন্যান্য বহু রাজ্যে সরকারের মন্ত্রী ভাইস চ্যান্সেলার ঠিক করে দেন কিন্তু আমাদের রাজ্যে আমরা তা পারি না। আমাদের

কখনও সেই ক্ষমতা নেই। এই তো বর্ধমানের কথা ধরুন, সেখানের নির্বাচিতের নাম শিক্ষকমন্ডলি যা রেকমেন্ড করবেন আমাদের চ্যান্সেলার তাকেই ভাইস চ্যান্সেলার করলেন। এখানে মন্ত্রীর কোনও ভূমিকা নেই। এখানে শোভনদেব বাবুকে একটি কথা বলে শেষ করব যে, আপনার উদ্দেশ্য মহৎ, শিক্ষাক্ষেত্রে রাজনীতি আমরা যাতে না করি সেটা আপনি চাইছেন। কিন্তু আপনি যে দলের সঙ্গে হাত মিলিয়েছেন ভারতীয় জনতা পার্টি—তারা কাকে ইউ জি সির মতো জায়গায় চেয়ারম্যান করলেন — যিনি কিনা এক সময়ে আর এস এসের সক্রিয় কর্মী ছিলেন। সুতরাং আপনি যখন এইকথা বলছেন যে শিক্ষা ক্ষেত্রে রাজনীতি ঢোকাবেন না তখন ইউ জি সির চেয়ারম্যান কাকে করা হয়েছে ভাবুন। আমরা যেটা আপ্রাণ চেষ্টা করছি সেটা হচ্ছে যে শিক্ষাক্ষেত্রে যোগ্য ব্যক্তিকে আনার. আপনারা শিক্ষাক্ষেত্রে যোগ্যতাটা দেখুন, কে কাকে সমর্থন করে সেটা বড় কথা নয়। তার যোগ্যতা তার ডিগ্রি তার অ্যাকাডেমিক অ্যাটেনমেন্টস দেখুন। সুতরাং আপনাকে বলছি অনাবশ্যক অন্ধকার ঘরে একটা কালো বেড়াল খুঁজছেন, সেই ঘরে কালো বেড়াল নেই। অনাবশ্যক রাজনীতি খুঁজছেন, সেখানে রাজনীতি নেই। আবার বলি অনাবশ্যক অন্ধকার ঘরে কালো বেড়াল খুঁজবেন না, সেই কালো বেড়াল নেই, কখনওই দেখতে পাবেন না। সেইরকম কখনওই এরমধ্যে রাজনীতি দেখতে পাবেন না, এখানে কোনও রাজনীতি নেই, আমরা কোনও রাজনীতি করি না। এইকথা বলে আবার সবাইকে ধন্যবাদ জানিয়ে সবাই এই বিলকে সমর্থন করেছেন তাই সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** The motion of Shri Satyasadhan Chakraborty that the Jadavpur University (Amendment) Bill, 2000 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1-11**

The question that Clauses 1-11 do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Satyasadhan Chakraborty :** Sir, I beg to move that the Jadavpur University (Amendment) Bill, 2000, as settled in the Assembly,

be passed.

The motion of Shri Satyasadhan Chakraborty that the Jadavpur University (Amendment) Bill, 2000, as settled in the Assembly be passed was then put and agreed to.

## Adjournment

At this stage the House was adjourned at 3.39 p.m. till 11 a.m. on Tuesday, the 27th June, 2000.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 27th June, 2000 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 20 Ministers, 07 Ministers of State and 140 Members.

[11-00 — 11-10 a.m.]

### Held Over Starred Questions
### (to which oral answers were given)

#### গমের উৎপাদন ও চাহিদা

*১৫২। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩) শ্রী সঞ্জীবকুমার দাস ঃ কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে গমের মোট উৎপাদন ও চাহিদা কত?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ**

বিগত কয়েক বছরে রাজ্যে গমের মোট উৎপাদন ও চাহিদার পরিমাণ নিম্নরূপ ঃ—

| বছর | চাহিদা (লক্ষ টনে) | উৎপাদন (লক্ষ টনে) |
|---|---|---|
| ১৯৯৬-১৯৯৭ | ১৮.৭২ | ৮.৩৯ |
| ১৯৯৭-১৯৯৮ | ১৯.১৪ | ৮.১০ |
| ১৯৯৮-১৯৯৯ | ১৯.৫৬ | ৭.৭৮ |
| ১৯৯৯-২০০০ | ২০.০০ | ৮.৮৮ |

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন,

এই রিপোর্ট থেকে যেটা পেয়েছি, ইট ইজ ক্লিয়ার, যেহেতু ক্রমান্বয়ে চাহিদা বাড়ছে। ইট ইজ অলসো ক্লিয়ার আমাদের উৎপাদন কমছে। এই যে চাহিদা বাড়ছে উৎপাদন কমছে, এই ব্যাপারে রাজ্য সরকারের কি চিন্তা-ভাবনা আছে, বলবেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমাদের গমের যে এরিয়া মোটামুটি দেখা যায় তিন লক্ষ, সাড়ে তিন লক্ষ হেক্টর জমিতে মোটামুটি গমের চাষ হয়। আর জলসেচ—আমাদের রাজ্যে সেচ ব্যবস্থা অনেক বাড়ানো হয়েছে। কিন্তু সেচ এরিয়া বাড়ানোর সঙ্গে সঙ্গে বোরো চাষ অনেক বেড়েছে, বোরো চাষ আগে অ্যাভারেজে ১০ লক্ষ হেক্টরে ছিল, এখন ১৪/১৫ লক্ষ হেক্টরে পৌঁছেছে। আমাদের গমের প্রোডাকশন কম, আর লাভ অর্থের দিক থেকে বোরোর চালের দাম বেশি, ফলে গম উৎপাদনের চেয়ে কৃষকরা বোরো চাষের উৎপাদনের দিকে ঝুঁকছে। বর্তমানে এই অবস্থা আছে। কিন্তু আমরা গমের এরিয়া বাড়াবার চেষ্টা করছি। গমের দিক থেকে একটা অসুবিধা আছে, বোরো চাষে যতটা জল দরকার হয়, গমে ততটা জল দরকার হয় না। কিন্তু জল দরকার হয়। কিন্তু আমরা এখন চেষ্টা করছি নন-কনভেনশনাল এরিয়া......... অর্থাৎ ল্যাটেরাইট জোন যেটাকে আমরা বলি সেই পুরুলিয়া, বাঁকুড়া এবং মেদিনীপুরের পশ্চিমাংশে আমরা গম চাষে উদ্যোগ গ্রহণ করেছি। তাছাড়া জেনারেল ভাবে আমরা প্রতি বছর ভাল জাতের সিড দিই এবং মিনিকিট দিই কৃষকদের মধ্যে। এইভাবে আমরা গম চাষ বাড়াবার উদ্যোগ গ্রহণ করছি। অসুবিধাটা হচ্ছে বোরো চাষে লাভটা বেশি বলে কৃষকদের ঝোঁকটা বোরো চাষের প্রতি বেশি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** আমাদের রাজ্যে গম চাষের এরিয়া একটু হলেও বেড়েছে। সারা পৃথিবীতে প্রযুক্তি বেড়েছে, উন্নতমানের বীজ বেড়েছে, কিন্তু দুঃখের বিষয় হল আমাদের রাজ্যে গমের ইল্ড কে.জি. পার হেক্টর উৎপাদন বাড়ছে না কমছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** উৎপাদনশীলতা আমাদের কমছে তা না, তবে আশানুরূপ ভাবে বাড়ছে না। গমের উৎপাদন ২,৬০০ কে.জি. পার হেক্টর। একটা প্রবলেম হয়েছে জাওয়ারিং-এর পরে মাস খানেক সময় টেম্পারেচার ১৬-১৭ ডিগ্রি থাকা দরকার। কিন্তু আমাদের রাজ্যে ক্লাইমেট কন্ডিশন যা তাতে ঐ টেম্পারেচার বেশি দিন থাকে না, হরিয়ানা পাঞ্জাবে যেটা হয়। যদি ঐ টেম্পারেচার থাকত তাহলে আমাদের উৎপাদন অনেক বাড়ত।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** আমাদের স্ট্যাটিসটিক্যাল যে বই আছে তাতে দেখা যাচ্ছে ১৯৯৬-৯৭ সালে ২,৩৯০; ১৯৯৭-৯৮ সালে ২,২০৬; ১৯৯৮-৯৯ সালে ২,১১৭, এটা গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গলের ইকনমিক রিভিউ, পৃষ্ঠা-১৪-তে এটা রয়েছে। আমাদের

প্রডাকটিভিটি গ্র্যাজুয়ালি বেড়ে গেছে।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** ১৯৯৯-২০০০ সালের ফিগারটা তো বললেন না ২৬০০ কে.জি. হয়েছে।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** আমাদের রাজ্যে কিন্তু গমের চাহিদা বেড়েছে, সেটা কোথা থেকে কিভাবে আসছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** এটা কৃষি দপ্তরের আওতায় পড়ে না। খাদ্য দপ্তরে থাকাকালীন যে অভিজ্ঞতা হয়েছে তার থেকে বলতে পারি হরিয়ানা, পাঞ্জাব, ইউ.পি. থেকে এই গমটা আসে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে রিপোর্ট দিলেন তার থেকে বলি, এক সময় পশ্চিমবাংলার মানুষ ভুট্টা খেয়েছে, মাইলো খেয়েছে। আমাদের রাজ্যে এখন ধানের উৎপাদন বেড়েছে, গমের উৎপাদনও বেড়েছে। কিন্তু মানুষের খাদ্যাভ্যাস পাল্টেছে গমের জায়গায় চাল কতটা খাচ্ছে সেই ব্যাপারে কোনও সার্ভে করা হয়েছে কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** এক সময় বেশির ভাগ মানুষই ভাত খেত। কিন্তু এখন শহারাঞ্চল তো বটেই গ্রামাঞ্চলের মানুষও একবেলা রুটি খাচ্ছে। আমরা যে চাহিদা ধরি পার হেড, পার ইয়ার তাতে ৬০ কে.জি. লাগে। আমাদের যে ক্যালরি দরকার হয়, অল ইন্ডিয়া ফিগারে, তাতে ৪৫৩ কে.জি. ফুড গ্রেইন দরকার হয় পার হেড, পার ডে। তাতে চাল, গম, ডাল-শস্য আছে। এই তিনটে নিয়ে ৪৫৩ কে.জি. ফুড গ্রেইন ইনটেক যদি হয়, তাহলে রিকয়্যার্ড ক্যালরি পেতে পারি, সেটা স্ট্যান্ডার্ড নিয়ম। আমরা চাহিদার হিসাব ধরেছি ৬০ কে.জি. পার হেড পার ডে।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী সৌগত রায় ঃ** আমরা দেখেছি কংগ্রেস আমলে ১৯৭২-৭৭ থেকে পশ্চিমবাংলায় গম চাষ শুরু হয়েছিল। প্রায় ১১/১২ লক্ষ টন গম উৎপাদন হত। পরে আস্তে আস্তে কমে যাচ্ছে। হতে পারে চাষীরা বোরো চাষের দিকে বেশি যাচ্ছে বলে এটা হচ্ছে। মন্ত্রী মহাশয় ১৯৯৯-২০০০ সালের তথ্য দিয়ে বললেন এখানে ২৬০০ কে.জি. পার হেক্টর গম উৎপাদন হচ্ছে। কিন্তু পাঞ্জাবে, পার হেক্টর ৪ হাজার কে.জি.-র বেশি উৎপাদন হচ্ছে। এত পার্থক্য কেন? কোথায় আমাদের ফেইলিওর যে আমরা গম চাষের প্রোডাকটিভিটি বাড়াতে পারছি না।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** ক্লাইমেটিক কন্ডিশন পাঞ্জাব, হরিয়ানায় অনেক ফেভারিট।

ামরা অনেক উন্নত মানের বীজ দিয়ে চাষ করি, আমাদের কৃষকদের লেভেল অফ নটেলিজেন্সও ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় অনেক বেশি, আমাদের রাজ্যে পোরশনেট সারও বেশি দেওয়া হয়। আমরা এম.ভি.কে. ব্যবহার করি ৪ ঃ ২ ঃ ১, টা আইডিয়াল কন্ডিশন। আমাদের এখানে নিয়ারেস্ট টু দি আইডিয়াল কন্ডিশন। এত ব সত্ত্বেও আমরা এখানে পৌঁছতে পারছি না তার অন্যতম কারণ ক্লাইমেটিক কন্ডিশন। ষি বিজ্ঞানীরা বলেন, গমে ফুল আসার পর থেকে মাসখানেক টেম্পারেচার ১৬।১৭ ডগ্রি রেঞ্জে যদি ভ্যারি করে তাহলে উৎপাদন বেড়ে যায়। আমাদের এখানে সেই ম্পারেচার থাকে না, বেড়ে যায়। এটা বোরো চাষের পক্ষে ভাল। সমালোচনা হতে ারে, কিন্তু আমাদের এই ক্লাইমেটিক কন্ডিশনে যেটা বেস্ট ইল্ড হতে পারে, সেটা ামরা চেষ্টা করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের উত্তরবঙ্গে পুন্ডিবাড়িতে একটি ষি বিশ্ববিদ্যালয় করা হয়েছিল, এখন সেটাকে পূর্ণাঙ্গ বিশ্ববিদ্যালয় করার কথা বলা চ্ছে। সেখানে চাষীরা যাতে তাদের জমিতে গম চাষ করতে পারে, তার জন্য প্রযুক্তিগত । সমস্ত ব্যবস্থা, বিশেষ করে সার ব্যবহার—জৈব কি কেমিক্যাল—সেই ব্যাপারে াপনার দপ্তর কোনও উদ্যোগ গ্রহণ করেছে কিনা এবং ঐ কৃষি বিশ্ববিদ্যালয়কে পূর্ণাঙ্গ শ্ববিদ্যালয় করার কথা বলা হয়েছে, সেই ব্যাপারে কোনও উদ্যোগ নিয়েছেন কি না ানাবেন।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমরা একটা উদ্যোগ নিয়েছি। বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের তো তাদের একটা ক্যাম্পাস আছে কোচবিহারের পুন্ডিবাড়িতে। সেখানে একটা পূর্ণাঙ্গ শ্ববিদ্যালয় করার কথা আছে। বিশেষ করে আমরা চায়ের উপর গবেষণায় জোর াব। আমরা উত্তরবঙ্গে গম চাষের ক্ষেত্রে যেটুকু করার করছি। কিন্তু একটা প্রবলেম ামাদের আছে। বিশেষ করে কোচবিহার, জলপাইগুড়ি অঞ্চলে যে সয়েল কন্ডিশন, াতে গম চাষের ক্ষেত্রে অসুবিধা হয়। আমাদের গম চাষে মোটামুটি ভাবে ৩০ ইঞ্চি ল দরকার। তবে অ্যাট এ টাইম নয়। বিভিন্ন সময়ে জলসেচ করা হয়। কিন্তু ওখানে ল এত তাড়াতাড়ি নিচে নেমে যায়, জল দাঁড়াতে পারে না, সেইজন্য ওখানে গম াষের অসুবিধা আছে। কিন্তু সব্জি চাষে ওখানে বিপ্লব হয়েছে বলা যায়। ওখানে তরাই ডভেলপমেন্ট প্রজেক্ট যেটা চলছে, সেটাও অনেক কাজ করেছে। ফলে আমাদের ওখানে র্থ বেঙ্গলের কোচবিহার, জলপাইগুড়ি অঞ্চলে বিশেষ করে সব্জি উৎপাদন অনেক চ্ছে। কিন্তু গমের ক্ষেত্রে প্রবলেম থেকে যাচ্ছে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** আপনি বললেন যে, গম চাষের চেয়ে বোরো চাষ লাভজনক চ্ছে। কিন্তু ধানের দাম কমছে। বাংলাদেশ, থাইল্যান্ড, ইন্দোনেশিয়া, পাকিস্তান থেকে

চোরাপথে ধান আসছে। ফলে চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। এই চাষীদের বাঁচাবার জন্য আপনারা কি পরিকল্পনা নিয়েছেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমি যখন বলেছি—ধানে লাভ বেশি হচ্ছে, তখন এইজন্য বলেছি যে, আমাদের বোরোতে পার হেক্টারে ৩৪০০ কে.জি. চাল উৎপাদন হচ্ছে। গম হচ্ছে ২৬০০ কে.জি.। চালের দাম একটু বেশি, এই কারণে বলেছি। এখন আপনি যে প্রশ্ন তুলেছেন, সেটা তো আজকে ইন্দোনেশিয়া থেকে চাল আসছে—বর্ধমানের চাল বিক্রি হচ্ছে না। এটা গমের ক্ষেত্রেও হবে। আমরা চাল থেকে পালিয়ে গমে যাব, সেখানেও সেই আক্রমণ হবে। সুতরাং এটা সারা ভারতে গণ আন্দোলন ছাড়া হবে না।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** স্যার, গম চাষ করতে গেলে যে সার বীজ, ঔষধ প্রয়োজন হয়। আজকে কেন্দ্রীয় সরকার সারের উপর ভর্তুকি তুলে দিয়েছে। আমার প্রশ্ন যে, কৃষি দপ্তর থেকে সেইভাবে ভর্তুকি দেবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** সার্টিফায়েড সিড বলতে যা বোঝায়, উন্নতমানের বীজ, সেটা আমরা মিনিকিট হিসাবে দিই। সেটা আমরা বিনামূল্যে দিই। আর কিছুটা দিই ৪ টাকা পার কে.জি.। এখানে ৫০ পারসেন্ট সাবসিডিতে এটা দেওয়া হচ্ছে। এটা সারের ক্ষেত্রে, কেমিক্যাল সার দিই না। কিন্তু গ্রিণ ম্যানিওর আমরা দিই। তবে সারের দাম বেড়ে যাচ্ছে এবং আবারও যাবে শুনছি।

**শ্রী সমর হাজরা ঃ** গম উৎপাদন বাড়াবার জন্য চাষীদের মিনিকিট সরবরাহ করা হয়। বর্ধমান জেলায় গম চাষ কমে যাচ্ছে। এই চাষ একটু কঠিন। তাই আপনার দপ্তরের কৃষি প্রযুক্তি সহায়ক, কে.পি.এস. আছে, তাদের দিয়ে চাষীদের নিয়ে এই ব্যাপারে সেমিনার মিটিং ইত্যাদি করার ব্যবস্থা করবেন কি?

[11-20 — 11-30 a.m.]

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমাদের রাজ্যের চাহিদা আর যোগানের যে জায়গা সেখানে কতগুলো গ্যাপ আছে। ডাল শস্যের ক্ষেত্রে, তৈলবীজের ক্ষেত্রে আর গমের ক্ষেত্রে। এই তিনটি ক্ষেত্রে বিভিন্ন প্রশিক্ষণ দিয়ে কৃষকদের বুঝানো, গম চাষে তাদের উৎসাহিত করা এটা আমরা প্রতিনিয়ত করে থাকি কিন্তু ঘটনা যেটা সেটা আমি আগেও বলেছি। আপনি বর্ধমানের কথা বলছেন বোরো চাষে কম বেশি ৬০ ইঞ্চি জল লাগে বিভিন্ন সময়ে। সেই জল বর্ধমান অনেক জায়গায় পায়। তাছাড়া বোরো চাষ লাভজনক বলে বোরো চাষের প্রতি একটা ঝোঁক রয়ে গেছে। তাই যেখানে বোরো চাষ হয় না সেই সব জায়গায় আমরা গম চাষে উদ্যোগ গ্রহণ করেছি। বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর এর ওয়েস্ট এই

সমস্ত জায়গায় যেখানে বোরো চাষ হয় না সেখানে যাতে গম চাষ হয় আমরা সেই উদ্যোগ নিচ্ছি। নরমালি আমরা চেষ্টা করছি যাতে গম চাষ হয়, গম চাষ বাড়ানো যায় কিন্তু যেখানে চাষীদের নিজেদের স্বার্থ রয়েছে চালের উৎপাদন বাড়ছে, সেখান থেকে তো চাষীদের সরিয়ে আনা শক্ত।

## Starred Questions
## (to which oral answers were given)

### ওয়াকফ কেলেঙ্কারির তদন্ত

*২১০। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৬) **শ্রী অশোককুমার দেব ঃ** সংখ্যালঘু উন্নয়ন ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ওয়াকফ কেলেঙ্কারির তদন্তে গঠিত বিচারবিভাগীয় তদন্ত কমিশনের চেয়ারম্যান হাইকোর্ট থেকে অবসর নেওয়ার পর ওই পদে অন্য কোনও কর্মরত বিচারপতিকে নিয়োগ করা হবে; এবং

(খ) সত্যি হলে, এই নিয়োগ কবে নাগাত হতে পারে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী অশোককুমার দেব ঃ** আমি জানতে চাইছিলাম যে ওয়াকফ প্রপার্টি নিয়ে হাউসে অনেকবার আলোচনা হয়েছে এবং এই কেলেঙ্কারি নিয়ে শুধু পশ্চিমবাংলায় নয় তার বাইরেও অনেক বিতর্ক হয়েছে। যে কমিশন গঠন করা হয়েছে, হাইকোর্টে স্থায়ী বিচারক পদে যিনি ছিলেন তাঁর মেয়েদের মধ্যে যদি শেষ না হয়, যদি তিনি রিটায়ার করে যান তারপরও কি তাঁকে রেখে কাজ করবেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** না, বিচারক গীতেশরঞ্জন ভট্টাচার্য যাঁকে এই দায়িত্ব দেওয়া হয়েছে তখন তিনি বিচারক ছিলেন। ৯ই সেপ্টেম্বর ১৯৯৬ সালে তিনি দায়িত্ব নেন। ৩১শে ডিসেম্বর তিনি রিটায়ার করে গেছেন। অবসরপ্রাপ্ত হিসেবেই আমরা তাঁকে বলেছি যে আপনি কাজটা সম্পূর্ণ করে দিন, তার মেয়াদটা ৩১শে ডিসেম্বর পর্যন্ত করা হয়েছে। আশা করছি যে তার মধ্যেই শেষ হয়ে যাবে।

**শ্রী অশোককুমার দেব ঃ** ফাইনাল রিপোর্ট যে দেওয়া হবে হাউসে কোন অন্তর্বর্তী

রিপোর্ট পেশ করবেন। এর জন্য কত টাকার পরিমাণ ধার্য করেছেন খরচ করা হবে বলে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কমিশন রিপোর্ট জমা দেওয়ার পর তো সরকার সিদ্ধান্ত করবে।

**শ্রী সৌগত রায় ঃ** ও বলছে যে কোন ইনটেরিম রিপোর্ট আপনারা দেবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কত টাকা খরচ হয়েছে তার জন্য আলাদা প্রশ্ন করতে হবে।

**শ্রী অশোককুমার দেব ঃ** আগে বলা হয়েছিল যে ৩১শে জুলাই এর মধ্যে সমস্ত রিপোর্ট পেশ করা হবে। ফাইনাল রিপোর্ট কি ৩১শে জুলাই এর মধ্যে পেশ করবেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি তো আগেই বলেছি যে কমিশনের মেয়াদ বাড়িয়ে ৩১শে ডিসেম্বর পর্যন্ত করা হয়েছে। তার আগে সাবমিট করার তো কোনও প্রশ্নই নেই।

**শ্রী অশোককুমার দেব ঃ** এত লং ডেট কেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সমস্ত কমিশনের অভিজ্ঞতাই তো তাই বলে। ৬ মাসের কমিশন ৬ বছর ধরে হচ্ছে, ১০ বছর ধরে হচ্ছে। আমরা তো হরিহরপাড়া উইথড্র করে নিয়েছিলাম। হাইকোর্ট আমাদের পরামর্শ দিলেন আপনারা করুন। ৬ মাসেরটা ৬ বছর লেগেছে। সরকার সব সময় কিছু করতে পারে না, কিন্তু আমরা আশা করছি, এক্ষেত্রে কাজ অনেকটা এগিয়েছে, ৩১শে ডিসেম্বর এই সময় সীমার মধ্যে আমরা রিপোর্ট পাব।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী জানেন এই হাউসে ওয়াকফ কেলেঙ্কারি নিয়ে অনেক হইচই হয়েছিল, আমরা দীর্ঘদিন হাউস বয়কট করেছিলাম। আমাদের দাবি ছিল ওয়াকফ কেলেঙ্কারি নিয়ে সি.বি.আই. তদন্ত, কিন্তু শেষ পর্যন্ত রাজ্য সরকার একটা বিচার বিভাগীয় তদন্ত কমিশন করেন। ৪ বছর হয়ে গেছে বিচারপতিরা রিটায়ার করেছেন। আমরা জানি অভিজ্ঞতায় দেখেছি এই যে রিটায়ারের পর বিচারপতিরা আরও লম্বা করেন, তার কারণ যতদিন কমিশন চলবে ততদিন তাঁরা সিটিং জাজের সুযোগ সুবিধা পাবেন, মাইনে গাড়ি, ইত্যাদি ইত্যাদি সব সুযোগ সুবিধা পাবেন। সুতরাং তাঁদের দিক থেকে তো কমিশন বেশি দিন চললে ভালই হয়। মাননীয় মন্ত্রী কি আজকে ঘোষণা করবেন যে তা ডিসেম্বরের মধ্যে যদি ওঁরা রিপোর্ট জমা না দেন তাহলে হরিহরপাড়ার মতো এই তদন্ত বাতিল করা হবে, মানে কমিশনকে ওয়াইন্ড-আপ করা হবে। আর

ফার্দার টাইম দেওয়া হবে না।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** প্রথমত আপনি বিচারপতিদের সম্পর্কে যে ধারণা পোষণ করলেন এই বক্তব্য ঠিক না। একজন বিচারপতির ইন্টিগ্রিটি নিয়ে আপনি সন্দেহ করলেন।

**শ্রী সৌগত রায় :** আমি বলেছি জেনারেলি বিচারপতিরা লম্বা করে রিটায়ারমেন্টের পরে, সেটা মানবিক কারণে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** এটাও বোধ হয় ঠিক হচ্ছে না, স্যার এইভাবে মন্তব্য করা বিচারপতিদের সম্বন্ধে যে তাঁরা অবসর গ্রহণ করার পরে ইচ্ছে করে টেনে চলেন। আপনার এই মন্তব্যের সঙ্গে আমি এক মত হতে পারছি না। তবে এটা বলছি যে আমরা আপ্রাণ চেষ্টা করছি ৩১শে ডিসেম্বরের মধ্যে যাতে রিপোর্ট জমা দেন। কিন্তু মুস্কিল হচ্ছে যদি না দেন তাহলে যখন আমরা বলব যে গুটিয়ে নিলাম তখন হরিহরপাড়ার মতো আবার বিরোধিরা চিৎকার করবেন যে গুটিয়ে নিচ্ছেন না কেন। আমরা চাই ওয়াকফ্ সম্পর্কে পরিস্কার বক্তব্য কমিশনের বেরিয়ে আসুক, সরকার সে সম্পর্কে তার অ্যাকশন টেকিং রিপোর্ট ঠিক করুন যথাসম্ভব তাড়াতাড়ি আমরা দেব। কিন্তু ৩১শে ডিসেম্বর পেরিয়ে গেলেই তুলে নেব এটা আমি এখনই বলতে পারছি না। এটা আপনিও বোধ হয় চিন্তা-ভাবনা করে বলেন নি। তাহলে আপনার বিপদ আছে, বিরোধীদেরও অসুবিধা হবে।

**শ্রী সৌগত রায় :** আপনি একটু ক্লিয়ারকাট বলেন, হয় হবে, না হলে ওয়াইন্ড-আপ করব, তাহলে বিচারপতির উপর চাপ থাকবে। না হলে তিনি আরেকবার এক্সটেনশন নিয়ে নেবেন। এটা চলতেই থাকবে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** না, আমরা চেষ্টা করছি, তাঁকে অনুরোধ করি যে আপনি যথা সময়ের মধ্যে এটা জমা দিন এই চেষ্টা আমরা করতে পারি। কিন্তু সব সময় সরকার সেটা বাধ্য করতে পারেন না। কিন্তু আমরা চেষ্টা করব এটা বলছি যে এই সময় সীমা যাতে ঠিক থাকে।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন, আপনার সঙ্গে আমাদেরও অভিজ্ঞতা এই যে কমিশনগুলি যেগুলি হয় সেটা টাইমলি হয় না। আমি জানতে চাইছি এই যে টাইমলি হয় না, এর পিছনে কারণগুলি কি? সরকারের সহযোগিতা বা অসহযোগিতা, বা কি কারণে হয়? সরকারকে তো একটা সিদ্ধান্ত নিতে হবে যে এই কমিশনগুলি এইভাবে চলতে পারে না। আমি শুধু আপনার কাছে বিনীতভাবে জানতে

চাই যে আমাদের সরকার কি ভাবছে এই ব্যাপারটায়?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সবকটা কমিশনের সমস্যা এক রকম হয় না। সাধারণ ভাবে যেগুলি হয় সেটা হচ্ছে প্রথমে তাদের কোন দপ্তর পাওয়া, কোথা থেকে কাজ করবেন। তার পর যখন স্পট এনকোয়ারি করতে যেতে হয়, যেমন মুর্শিদাবাদে কাটরায় ঘটনাটা জানি কাটরাতে কমিশন গিয়ে কোথায় বসবেন। যাদের সাক্ষী নেবেন তাদের যোগাড় করা, নোটিশ দেওয়া। যেগুলি প্রথমে বোঝা যায় না, পরে অনেক সময় লেগে যায়। আরেকটা সমস্যা হয় যখন কমিশন কাজ করে তখন যে কর্মচারীরা আছেন তারা অনেকে বদলি হয়ে যান, কি রিটায়ার করেন। আমরা চেষ্টা করি বদলি না করার। কাজ শেষ করে যাওয়ার। রিটায়ার করলে আবার সেখানে কাজ করার জন্য অনেক দিন রাখা যায় না। অর্থাৎ স্থান নির্দ্ধারণ, কর্মচারীদের বজায় রাখা এই সমস্ত বিভিন্ন কারণে দেরি হয়ে যায়। আমি এই পর্যন্তই বলতে চাই। তা সত্ত্বেও আমরা তাদের কাছে বার বার বলি, যখন দেখি সময় চলে আসছে, আমরা চিঠি দিয়ে বলি কি সমস্যা আছে, কত দেরি, কেন দেরি হচ্ছে এইগুলি আমরা বলি এবং বিশেষ করে হরিহরপাড়া নিয়ে একাধিক চিঠি চালাচালির পরে আমরা তখন বাধ্য হয়েছিলাম যে কোনও নিশ্চয়তা পাচ্ছি না। কিন্তু এ ক্ষেত্রে আমার মনে হয় ওয়াকফের ক্ষেত্রে আপনারা যেমন সতর্ক, আমরাও সতর্ক। আমরা দেখতে চাই সত্যি কি হয়েছে। এই দীর্ঘ সময়ের মধ্যে ওয়াকফ বোর্ডের মধ্যে কি হয়েছে। আমরা সতর্ক বলেই মনে হচ্ছে এটার রিপোর্ট তাড়াতাড়ি বেরিয়ে আসবে।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** যারা ওয়াকফ কেলেঙ্কারি নিয়ে বিধানসভায় গোলমাল করেছিল, এটা কি মাননীয় মন্ত্রী মহাশয়ের গোচরে আছে, তারা কমিশনের সামনে ডিপোজিশনে বা উইটনেস, এভিডেন্স দিতে গোলমাল করছেন, যাচ্ছেন না। যে কমিশন সেট আপ করেছে গভর্নমেন্ট তার সামনে যারা এখানে চিৎকার করেছিলেন তাদের যখন ডিপোজিশন, এভিডেন্সের জন্য রাখা হয়েছিল তারা না গিয়ে আননেসেসারিলি এটাকে লিংগার করে দিয়েছেন এবং দিচ্ছেন। এই খবর মাননীয় মন্ত্রীর কাছে আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কমিশনে কে যাচ্ছে, কে যাচ্ছে না সেই খবর রাখার দায়িত্ব আমাদের নয়।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দেরি হওয়ার কারণ হিসাবে বললেন, মাননীয় বিচারপতিদের চাকরির মেয়াদ শেষ হয়ে গেলে অর্থাৎ রিটায়ারের পর এক্সটেনশন দেওয়া হয় কাজ শেষ না হওয়ার জন্য। কিন্তু এক্ষেত্রে উনি যে অজু হাত দেখালেন এটা

ঠিক নয়। এক্সটেনশনের ফলে কাজ তাড়াতাড়ি হবে না এই কমিশনের।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমাদের রি-এমপ্লয়মেন্টের যে কমিটি আছে তাতে প্রত্যেকটা ক্ষেত্রেই দেখছি প্রত্যেককেই রি-এমপ্লয়মেন্ট দেওয়া হয়, কমিশনে যারা কাজ করছেন। তাদের দিতে আমরা বাধ্য হই। কিন্তু যখন দেখা যায় ৬০-এর পর ৬২, ৬৪, ৬৬ বছর পেরিয়ে যাচ্ছে তখন এটা শোভন হয় না। অবসরের পর বড়জোর ৪ বছর দেওয়া যায়। কিন্তু অনেক কমিশনের ক্ষেত্রে ৬ বছর লাগছে। চেষ্টা করি রি-এমপ্লয়মেন্ট দিতে এবং দিইও। কিন্তু এত বেশি হয়ে গেলে সরিয়ে নিতে বাধ্য হই।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় সদস্য সৌগত রায় বলেছেন, ওয়াকফের বিষয় নিয়ে বিতর্ক হচ্ছে। ঠিকই। শুধু তাই নয় ১৯৯৭ সালের আগস্ট মাসে রাজ্য সভায় এই বিষয় উঠেছিল এবং দীর্ঘ বিতর্কের পরে নাজমা হেপাতুল্লা এবং সিকন্দর বখত বলেছিলেন, সারা দেশে ওয়াকফ নিয়ে যে দুর্নীতি হয় পশ্চিমবাংলায় তার কিছুই হয় না। এটা ওখানে লিখিত আছে।

মাননীয় মন্ত্রী বলবেন কি, কমিশনের মেয়াদ ৩১শে ডিসেম্বরের মধ্যে শেষ না হলে আমাদের রাজ্যে সুকান্ত মঞ্চে যে ওয়াকফ ট্রাইব্যুনাল গঠনের কথা আছে বিষয়টা সেই ট্রাইব্যুনালে যাবার সম্ভাবনা আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ট্রাইব্যুনালের দরকার নেই, আমরা যে কমিশন করেছি, সেই ওয়াকফ কমিশন এই সময়ের মধ্যে তাদের রিপোর্ট জমা দেবেন।

### ত্রাণ তহবিল

*২১১। (অনুমোদিত প্রশ্ন নং *১২) **শ্রী আবু আয়েশ মন্ডল এবং শ্রী পেলব কবি ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

দশম অর্থ কমিশনের সুপারিশ ক্রমে রাজ্যে গঠিত বিপর্যয় জনিত ত্রাণ তহবিলে ১৯৯৯-২০০০ আর্থিক বছরে জমাকৃত এবং ২০০০ সালের ২৯শে ফেব্রুয়ারি পর্যন্ত ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ**

দশম অর্থ কমিশনের সুপারিশ ক্রমে এই রাজ্যে গঠিত বিপর্যয় জনিত ত্রাণ তহবিলে ১৯৯৯-২০০০ আর্থিক বছরে বরাদ্দকৃত এবং ২৯ ফেব্রুয়ারি ২০০০ পর্যন্ত আবন্টিত অর্থের পরিমাণ যথাক্রমে ৫৯.৩৩ কোটি এবং ৮২.৯৭ কোটি টাকা।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জমাকৃত এবং ব্যয়িত অর্থের যে হিসাব দিলেন তাতে দেখা যাচ্ছে ২৩ কোটি টাকার বেশি অর্থ অতিরিক্ত ব্যয়িত হয়েছে। এই অতিরিক্ত অর্থ কোথা থেকে এল জানাবেন কি?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** এই অতিরিক্ত অর্থ, যেটা ২৩ কোটি ৬৪ লক্ষ টাকা সেটা আমাদের রাজ্য থেকে নিয়েছি।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** গত ২৫/১০/১৯৯৯ তারিখে কেন্দ্রীয় পর্যালোচক দল আমাদের রাজ্যে এসেছিলেন। তাঁরা চলে যাবার পরে একটা অস্টিমেট ঠিক হয়েছিল আমাদের বন্যার ক্ষয়-ক্ষতির পরিমাণ নিয়ে। সে অনুযায়ী রাজ্য সরকারের এই দপ্তরের পক্ষে কত টাকা চাওয়া হয়েছিল এবং এ পর্যন্ত কত টাকা পেয়েছেন?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** আমরা কেন্দ্রের কাছে ৭২১ কোটি ২৭ লক্ষ টাকা চেয়েছিলাম এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা পেয়েছি মাত্র ২৯ কোটি ৫০ লক্ষ টাকা।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আমাদের কৃষি দপ্তর থেকে পরিকল্পনা খাতে ৫০ কোটি টাকার মধ্যে ৪ কোটি টাকা আপনার ত্রাণ দপ্তরের জন্য বরাদ্দ করা হয়েছিল। সেই টাকা কি মোট ত্রাণের টাকার মধ্যে যুক্ত?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** আমরা ৮২ কোটি টাকা খরচ করেছি। সেই টাকার মধ্যে ৭ কোটি ২৭ লক্ষ ৭০ হাজার টাকা আমরা কৃষি খাতে বরাদ্দ করেছি।

### প্রয়াত জননেতাদের জীবনী

*২১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৯) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি, যে রাজ্য সরকার প্রয়াত জননেতা ও বিপ্লবী ত্রিদিব চৌধুরি, প্রমোদ দাশগুপ্ত, মজঃফর আহমেদ, হরেকৃষ্ণ কোঙার, ননী ভট্টাচার্য, বঙ্কিম মুখোপাধ্যায়, ভবানী সেন ও ভুপেশ গুপ্তের সংগ্রামী জীবন নিয়ে 'যুবমানস' ও 'পশ্চিমবঙ্গ' পত্রিকায় বিশেষ সংখ্যা প্রকাশের উদ্যোগ গ্রহণ করেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** 'যুব মানস' এবং 'পশ্চিমবঙ্গ' পত্রিকায় ইতিপূর্বে দেখেছি

রবীন্দ্রনাথ, নেতাজী সুভাষচন্দ্র, তারাশংকর বন্দ্যোপাধ্যায়, নজরুল ইসলাম, সাঁওতাল বিদ্রোহ, জীবনানন্দ দাস, এঁদের নিয়ে উল্লেখযোগ্য সংখ্যা প্রকাশিত হয়েছে। সাথে সাথে আমাদের দেশের অনেক গণ-আন্দোলনের বিষয় নিয়েও অনেক বিশেষ বিশেষ লেখা প্রকাশিত হয়েছে। আমি এটা জানতে চাইছি, এই মুহূর্তে না হলেও—আমাদের দেশের স্বাধীনতার পূর্ব এবং পরবর্তী সময়ের গণতান্ত্রিক আন্দোলনের যাঁরা বিশিষ্ট মানুষ, তাঁদের জীবনী নিয়ে—তাঁদের জীবন এবং সংগ্রাম নিয়ে—পরবর্তী সময়ে এই দুই পত্রিকায় প্রকাশনার ব্যবস্থা করবেন কি, যাতে এঁদের জীবন সম্পর্কে সাধারণ মানুষ ব্যাপকভাবে জানতে পারে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য যেটা বললেন, নিশ্চয়ই সেটা ভাবার কথা। আমি ইতিপূর্বেই উল্লেখ করেছি যে, আমরা এখন পর্যন্ত গান্ধীজী, রবীন্দ্রনাথ, অরবিন্দ, রামমোহন, নেতাজী, এই ধরনের নেতৃত্ব সম্বন্ধে বিভিন্ন জিনিস প্রকাশ করেছি। বা বলতে পারেন, হেমিংওয়ে, ব্রেক্ট, লোরকা প্রভৃতি ব্যক্তিত্ব সম্পর্কেও লেখা প্রকাশিত হয়েছে। কিন্তু মাননীয় সদস্য যেটা বললেন—এঁদের পরবর্তী যুগে যাঁরা বামপন্থী আন্দোলনের নেতৃত্ব দিয়েছিলেন তাঁদের সম্পর্কে এখন পর্যন্ত কিছু প্রকাশিত হয়নি। তাঁদের কথা নিশ্চয়ই ভাবতে হবে। সুতরাং আপনার প্রস্তাবটা গ্রহণযোগ্য। কিন্তু এ বিষয়ে আমাদের আর একটু সময় লাগবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যাঁদের নাম করলেন তাঁদের বিষয়ে 'যুব মানস' এবং 'পশ্চিমবঙ্গ' পত্রিকার প্রকাশনার মধ্যে দিয়ে পত্রিকা দুটির মর্যাদা বৃদ্ধি পেয়েছে। সেই সাথে আমি বলছি হরেকৃষ্ণ কোঙার, ত্রিদিব চৌধুরি, প্রমোদ দাশগুপ্ত—যাঁদের লড়াই, সংগ্রামের ভেতর দিয়ে পশ্চিমবাংলায় কৃষক-শ্রমিক আন্দোলন গড়ে উঠেছিল তাঁদের জীবনী সাধারণ মানুষ জানতে চায়। আপনি ভেবে দেখবেন বলেছেন। এটা ভাববার বিষয় নয়, কার্যকর করার বিষয়। সেটা দেখবেন। আর একটা কথা উল্লেখ করছি, বে-সরকারি উদ্যোগে শৈবাল মিত্রের নির্দেশনায় এবং গৌতম ঘোষের পরিচালনায় শ্রদ্ধেয় নেতা ত্রিদিব চৌধুরির জীবনী নিয়ে তথ্য চিত্র বেরিয়েছে। তথ্য চিত্র বেরিয়েছে এবং সাধারণ মানুষকে যথেষ্ট পরিমাণে উদ্বুদ্ধ করেছে। সেইজন্য বলছি, আমাদের সমাজ জীবনে যে মূল্যবোধের অবক্ষয়, আদর্শহীনতা ইত্যাদি এই পরিবেশের মধ্য থেকে এইসব জীবনীর যে ব্যাপক প্রচার তাতে ছাত্র এবং যুব-সমাজকে উদ্বুদ্ধ করবে। এইসব ভেবে কার্যকর করার জন্য নির্দেশ দিন? "পশ্চিমবঙ্গ ও যুবমানস" পত্রিকার যেভাবে চরিত্র বদল হয়ে গেছে, আজকে বিশিষ্ট পত্রিকা হিসাবে আমরা হাতে পাচ্ছি। সেক্ষেত্রে একটা নতুন সংযোজন হবে, সেই জায়গায় ইতিবাচক ভূমিকা নিতে পারবে?

[11-40 — 11-50 a.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি ঠিকই বলেছেন। স্বাধীনতা সংগ্রামের বিভিন্ন ধারায় যাঁরা নেতৃত্ব দিয়েছেন, স্বাধীনতা পরবর্তীকালে যারা ট্রেড-ইউনিয়ন, কৃষক আন্দোলনের নেতৃত্ব দিয়েছেন, তাঁদের সম্বন্ধে বিশেষ সংখ্যাগুলি ছাপা হয়েছে। কিন্তু এখন পর্যন্ত যাদের তালিকা দিলেন—আমরা যাদের নিয়ে বার করছি সেগুলি সম্পন্ন করার পর—তাঁদের কথা ভাবব, তাঁদের দিকটা নিশ্চয়ই দেখব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আপনি যা বলছেন অধিকাংশই মূলত পশ্চিমবঙ্গে প্রকাশিত হয়েছে। "ওয়েস্টবেঙ্গল" যে ইংরাজি সংখ্যা তাতে নেতাজী সুভাষচন্দ্রকে নিয়ে ইংরাজি এবং বাংলা—ওয়েস্টবেঙ্গল এবং পশ্চিমবঙ্গ এই দুই পত্রিকায় রচনা প্রকাশিত হয়েছে। অনুরূপভাবে, রাজা রামমোহন, নজরুল প্রভৃতি বরণীয় মানুষের জীবনী বাংলা এবং ইংরাজি "পশ্চিমবঙ্গ এবং ওয়েস্টবেঙ্গল"-এ প্রকাশ করার জন্য ব্যবস্থা করুন? বহির্বঙ্গে যাতে প্রকাশিত করতে পারি সেইজন্য এইসব মনীষীর জীবন-চরিত "ওয়েস্টবেঙ্গল" (ইংরাজি)-তে বিশেষ সংখ্যা প্রকাশিত হবে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি বাংলা এবং ইংরাজি মিলিয়েই বলছি। ইংরাজি "ওয়েস্টঙ্গেলে" গান্ধীজীর করেছি, নেতাজীর করেছি, সেখানে বিভূতিভূষণের করেছি। তারপর ব্রেক্টের করেছি, হেমিংওয়ের করেছি। সম্প্রতি অমর্ত্য সেনের স্পেশ্যাল ইস্যু করেছি। আপনি যে নামগুলির কথা বললেন, "পশ্চিমবঙ্গ" এবং ইংরাজি "ওয়েস্টবেঙ্গলে" স্পেশ্যাল ইস্যু তাঁদের জীবনী আমরা আস্তে-আস্তে বার করব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমরা সবাই জানি, পশ্চিমবঙ্গ (সাঁওতাল) প্রকাশিত হচ্ছে। মাঝে মাঝে এই পত্রিকা আমার কাছে পৌঁছে যায়। এর ব্যাপকভাবে চাহিদা আছে, এর সমৃদ্ধ রচনার জন্য এর চাহিদা অনেক গুণ বেড়ে গেছে। সাঁওতাল এবং জেনারেল পশ্চিমবঙ্গ যা প্রকাশিত হয়েছে তাতে রবীন্দ্রনাথ, রাজা রামমোহন প্রভৃতি থেকে বড় বড় মানুষের জীবনী যেসব ছেপে প্রকাশিত হয়েছে, সেক্ষেত্রে পশ্চিমবঙ্গ (সাঁওতাল) ভাষায় এগুলি প্রকাশ করা হবে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** খুবই ভাল প্রস্তাব। সাঁওতাল পত্রিকা একটু অনিয়মিত আছে। সাঁওতাল বিদ্রোহে অংশগ্রহণকারী এইরকম বহু নেতার জীবনী নিশ্চয়ই বার করব। বাংলায় যে সাঁওতাল বিদ্রোহ বেরিয়েছিল তাতে আমরা সফল হয়েছি। প্রায় ১০ টাকা করে এক-একটা কপির দাম ঠিক হয়েছিল এবং তাতে ১৬ হাজার ৯৮৮টি কপি বিক্রি করেছি। এটা পশ্চিমবঙ্গ পত্রিকায় বেরিয়েছিল। সাঁওতাল ভাষায় পত্রিকায় সাঁওতাল বিদ্রোহের বহু নেতার লেখা যায়। সেই প্রস্তাব সম্পাদক মন্ডলির কাছে জানাব।

**শ্রী বদাল ভট্টাচার্য ঃ** এ বছর অর্থাৎ ২০০০ সালে ডাঃ শ্যামাপ্রসাদ মুখার্জির জন্মশতবর্ষ। ডাঃ শ্যামাপ্রসাদ মুখার্জিকে নিয়ে এই সদনে তাঁর বিভিন্ন বক্তৃতার সংকলন এর আগে সভায় রেখেছিলেন। সেটা বার করা হচ্ছে কিনা এবং দুই, তাঁর আর কোনও লেখা বাংলায় প্রকাশ করা হচ্ছে কি না? তাঁর জন্মশতবর্ষে রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও কার্যক্রম রাখা হয়েছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমাদের কিছু ভাবনা চিন্তা আছে কিন্তু এখনও চূড়ান্ত হয়নি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** ১৮৯৭ সালের ২২শে জানুয়ারি শ্রী দিলীপকুমার রায় জন্মগ্রহণ করেন মাননীয় মন্ত্রী মহাশয় তা জানেন। নেতাজীর সঙ্গে সঙ্গে তারও জন্মশতবর্ষ একই বছর পালিত হয়। আমি হাউসে আপনাকে অনুরোধ করে বলেছিলাম যে দিলীপকুমার রায় যিনি এতবড় সঙ্গীত সাধক—সঙ্গীত নিয়ে এতবড় এক্সপেরিমেন্ট এর আগে বাংলার কেউ করেছেন কিনা আমার জানা নেই—প্রাচ্য ও পাশ্চাত্ব সঙ্গীত মিলিয়ে, দ্বিজেন্দ্রলাল রায়ের সেই সুযোগ্য পুত্র দিলীপকুমার রায়ের জন্মশতবর্ষে তার জীবনী নিয়ে একটি সংস্করণ পশ্চিমবঙ্গ পত্রিকাতে প্রকাশ করা যায় কিনা। এ ব্যাপারে আপনার কাছে আমি যে আবেদন জানিয়েছিলাম এখনও সে বিষয়ে কিছুই জানতে পারিনি। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, দিলীপকুমার রায়কে নিয়ে একটি বিশেষ সংখ্যা পশ্চিমবঙ্গ পত্রিকাতে বার করার কোনও পরিকল্পনা আপনাদের আছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি এই প্রস্তাব আমাকে আগেও দিয়েছেন। আমি সঙ্গীত অ্যাকাডেমিকে জানিয়েছি। শ্রী দিলীপকুমার রায় সম্পর্কে তারা কোন কর্মসূচি গ্রহণ করছেন। তবে বিশেষ সংখ্যা প্রকাশের সিদ্ধান্ত এখনও হয়নি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে জবাব দিয়েছেন যে কয়েক জনের উপর পশ্চিমবঙ্গ পত্রিকাতে বিশেষ সংখ্যা প্রকাশের উদ্যোগ গ্রহণ করছেন না—আমি এরজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। এই কয়েকজন সবাই ভাল লোক ছিলেন, বামপন্থী দলের রাজনৈতিক নেতা ছিলেন কিন্তু আমি মনে করি না তাদের নিয়ে পশ্চিমবঙ্গ পত্রিকাতে বিশেষ সংখ্যা বার করা উচিত। বরং উনি যেটা করেছেন—রবীন্দ্রনাথ, নেতাজী, বিভূতিভূষণকে নিয়ে করেছেন সেটা ভাল। গান্ধীজীর উপরও একটা খুব ভাল সংখ্যা বার করা হয়েছে। আমার মনে হয় ঐ ধরনের রাজনৈতিক ব্যক্তিত্বকে নিয়ে করলে তা নিয়ে একটা কন্ট্রোভার্সি হয়। তার তো কোনও দরকার নেই। পশ্চিমবঙ্গ পত্রিকাতে যেমন বিভিন্ন জেলার উপর বিশেষ সংখ্যা বার করছেন সেটা খুব ভ্যালুয়েবল কালেকশন। আগেই বলেছি, গান্ধীজীর উপর যেটা বার করেছেন সেটা খুব ভাল হয়েছে। এরা সব

কন্ট্রোভার্সির উর্ধ্বে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য, কাদের নিয়ে বিশেষ সংখ্যা বার করা হবে তার জন্য তিনি কোনও কমিটি করেছেন কিনা যাতে এ নিয়ে কোনও কন্ট্রোভার্সি না হয়? এই যে বিশেষ সংখ্যা বার করা হবে এটা কন্ট্রোভার্সির উর্ধ্বে থাকা উচিত। আপনাদের পার্টির পত্রিকাতে ত্রিদিববাবু বা ননীবাবুর উপর বিশেষ সংখ্যা বার করুন। ওরা হরেকৃষ্ণ কোঙার বা বঙ্কিম মুখার্জির উপর বিশেষ সংখ্যা বার করুন কোনও অসুবিধা নেই কিন্তু পশ্চিমবঙ্গ পত্রিকা তো সরকারি পেপার, সরকারি পত্রিকাতে এদের নিয়ে বার করা উচিত বলে আমার মনে হয় না। সুতরাং আমার প্রশ্ন, এ নিয়ে উনি কোনও কমিটি করেছেন কিনা এবং করলে কাদের নিয়ে করেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** না, এ নিয়ে কোনও বিশেষ কমিটি করার দরকার নেই। আমাদের সম্পাদক মন্ডলির বোধবুদ্ধি এবং চেতনার উপর আমার ভরসা আছে এবং চূড়ান্ত সিদ্ধান্তের জন্য ফাইলটা আমার কাছেই আসে যে এটা করা হবে কিনা। আমার মনে হয় এটাই রক্ষাকবচ, বিশেষ কমিটির দরকার নেই। তবে মাননীয় সদস্য যেটা বললেন যে ত্রিদিব চৌধুরি বা মুজাফর আহমেদ বিতর্কিত চরিত্র—এ সম্পর্কে আমি আপনার সঙ্গে একমত হতে পারছি না।

**শ্রী রবীন দেব ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্যকে বিকৃত করে মাননীয় সদস্য সৌগতবাবু অনেক কথা বললেন। তিনি বললেন, রাজনৈতিক নেতাদের জীবনী বের করা উচিত নয়। মাননীয় সদস্যকে আমি জিজ্ঞাসা করতে চাই, মোহনদাস করমচাঁদ গান্ধী কি রাজনৈতিক ব্যক্তিত্ব নন? মুজাফর আহমেদ যিনি কানপুর ষড়যন্ত্র মামলায় আমাদের দেশের স্বাধীনতা আন্দোলনকে ডিফেন্ড করেছিলেন, মিরাট ষড়যন্ত্র মামলায় ডিফেন্ড করেছিলেন তার মতো ব্যক্তিকে নিয়ে মাননীয় সদস্য এইসব কথা বললেন। তিনি জানেন না আচার্য প্রফুল্লচন্দ্র রায়কে নিয়ে পশ্চিমবঙ্গ পত্রিকা বিশেষ সংখ্যা বার করেছে। আপনার এসব জানা নেই। এখানে উনি অমর্ত্য সেনের কথা বলেছেন। আমি জানতে চাই, এসব রাজনৈতিক ব্যক্তিত্ব, যারা কৃষির ক্ষেত্রে চাবিকাঠি, যারা আমাদের সমাজের উন্নয়নের ক্ষেত্রে পথ দেখিয়েছেন—হরেকৃষ্ণ কোঙার, এই রাজ্যে প্রথম ভূমি সংস্কার মন্ত্রী হিসাবে রাজ্যে ভূমি সংস্কারের ক্ষেত্রে যে পথ দেখিয়েছেন, বর্তমান পরিস্থিতিতে গোটা দেশের সামনে ভূমি সংস্কারের ক্ষেত্রে তিনি যে আদর্শ স্থাপন করেছেন, সেই ব্যক্তিত্ব সম্পর্কে কোনও বিশেষ সংখ্যা বের করার কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তর এর আগেই দিয়েছি জয়ন্তবাবুর বক্তব্যের পরিপ্রেক্ষিতে। যে কয়জন ব্যক্তিত্বের নাম বলেছেন তাদের প্রত্যেককে নিয়ে 'পশ্চিমবঙ্গ-র বিশেষ সংখ্যা হতে পারে বলে আমি মনেকরি। তাঁরা সবাই বিতর্কের

উর্দ্ধে ব্যক্তিত্ব এবং তাঁদের ভূমিকা সম্পর্কে আমরা শ্রদ্ধাশীল। আমরা কাজটা শুরু করেছি, পরবর্তী যুগে আসতে আর একটু সময় লাগবে। তবে ভবিষ্যতে তাঁদের সম্পর্কে বিশেষ সংখ্যা প্রকাশ করব।

[11-50 — 12-00 (Noon)]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এখানে জয়ন্তবাবু যে প্রশ্ন তুলেছেন, আমি তাঁকে আঘাত করতে চাই না, তাতে তিনি নিজের মনের কথা জানিয়েছেন। এখানে মাননীয় মন্ত্রী বলেছেন যে, কিছু দেশবরেণ্য ব্যক্তি সম্পর্কে বিশেষ সংখ্যা বেরিয়েছে। ভারতবর্ষে জাতীয় আন্দোলনে চিন্তা-ভাবনার ক্ষেত্রে যে রেনেসাঁ এসেছিল সেই রেনেসাঁর সঙ্গে যারা যুক্ত ছিলেন—অনেক সাহিত্যিক ছিলেন, শিল্পী ছিলেন, অনেক স্বাধীনতা যোদ্ধা ছিলেন—তাঁদের নামে বিশেষ সংখ্যা এখনও পর্যন্ত বের হয়নি। বিশেষ করে গণ বিপ্লব করবার ক্ষেত্রে কিছু কন্ট্রোভার্সিয়াল মানুষ এসেছিলেন যাঁদের জীবনী নিয়ে বিশেষ সংখ্যা বের হয়নি। আগামী ৬ই জুলাই দেশবরেণ্য নেতা বাগ্মী শ্যামাপ্রসাদ মুখার্জির জন্মদিন। ঐ দিনটি পালন করা সম্পর্কে আপনি হালকা করে বলেছেন 'ভাবছেন'। তিনি কোন দলের মানুষ ছিলেন সেটা বড় কথা নয়, কিন্তু তিনি বাগ্মী এবং দেশবরেণ্য ছিলেন। তাঁর সম্পর্কে হালকা ভাব দেখানো মানায় না। তাঁর সম্পর্কে কি ভাবছেন সেটা বলুন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** নবজাগরণের ধারাতে আমরা জানি রামমোহন রায়, বিদ্যাসাগর, রবীন্দ্রনাথ, মাইকেল, নজরুলকে এবং তাদের মধ্যে চারজনের ক্ষেত্রে বিশেষ সংখ্যা বেরিয়েছে। ইচ্ছা আছে ডিরোজিও সম্পর্কে বিশেষ সংখ্যা বের করবার। যে আর একজনের নাম বলেছেন তাঁর বিরোধী ধারা, হিন্দু মহাসভার ধারা; ওনার রোপিত গাছে বীজ কিছু হয়নি। তবে তিনি বড় মাপের হিন্দু মহাসভার নেতা ছিলেন। আমরা তো জওহরলাল নেহেরুকে নিয়েই এখনও বিশেষ সংখ্যা করতে পারিনি। তাঁকে বাদ দিয়ে ওনার নাম আসে কি?

**শ্রীমতী মিলি হীরা ঃ** ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামে মহিলারাও অংশগ্রহণ করেছিলেন। ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামে বামপন্থী মহিলা আন্দোলন নিয়ে পশ্চিমবঙ্গ-র বিশেষ সংখ্যা বের করবার কোনও উদ্যোগ বা পরিকল্পনা আছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি যেটা বললেন পশ্চিমবঙ্গের মধ্যে আমাদের সেটা ভাবতে হবে। তবে আপনাকে একটা বিষয়ে বলব 'ভারতের স্বাধীনতার ইতিহাস' বলে একটা বই আছে সেই বইটা খুব সফল হয়েছে। বাংলা ভাষায় এবং ইংরাজি ভাষায় প্রকাশিত হয়েছে। স্বাধীনতা সংগ্রামে মহিলা নেতৃত্ব সম্পর্কে সমস্ত তথ্য সমস্ত ইতিহাস

এই বইটাতে আছে। তবে এটা ঠিক যে পশ্চিমবঙ্গ-তে এটা নিয়ে আমরা কিছু করতে পারিনি।

**বন্দিদের তাঁত শিল্পে প্রশিক্ষণ**

*২১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯১৮) শ্রী **পুলকচন্দ্র দাস** ঃ কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দমদম কেন্দ্রীয় কারাগারে বন্দিদের তাঁত শিল্পে প্রশিক্ষণ দেওয়ার জন্য একটি পাওয়ারলুম বসানোর ব্যবস্থা করা হচ্ছে;

(খ) সত্যি হলে, বর্তমানে উক্ত প্রকল্পটি কোন পর্যায়ে আছে; এবং

(গ) পাওয়ারলুমটি স্থাপনের জন্য কি পরিমাণ অর্থ ব্যয়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি** ঃ

(ক) দমদম কেন্দ্রীয় কারাগারে ৪টি পাওয়ারলুম বসানোর সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

(খ) পাওয়ারলুমগুলি বসানোর জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে। একটি কমিটি গঠন করা হয়েছে। এই কমিটি শীঘ্র মেশিনগুলি বসানোর উদ্দেশ্যে প্রয়োজনীয় ব্যবস্থা নিচ্ছে।

(গ) ১৪,৩০,০০০ টাকা এই বাবদ খরচ করা হবে ধরা হয়েছে।

**শ্রী পুলকচন্দ্র দাস** ঃ প্রশিক্ষণের নিশ্চয়ই একটা কোর্স আছে। এটা কত দিনের?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি** ঃ এটার কোনওটা ১ বছরের কোনওটা দেড় বছরের এবং কোনওটা ২ বছরের কোর্স আছে। মিহি কাপড়ের জন্য এক রকম সময় লাগে মোটা কাপড়ের জন্য এক রকম সময় লাগে। বিভিন্ন রকম ভাবে করা হয়।

**শ্রী পুলকচন্দ্র দাস** ঃ এই ব্যাপারে ইন্সট্রাক্টার কারা থাকে।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি** ঃ কোনও ইন্সট্রাক্টার থাকে না।

**শ্রী পুলকচন্দ্র দাস** ঃ এদের প্রশিক্ষণ দেবার পর তাদের পুনর্বাসনের কি পরিকল্পনা আছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি** ঃ বন্দিদের পুনর্বাসনের জন্য একটা কর্মসূচি আছে, সেই

*কর্মসূচির আওতায় এটা পড়ে।*

**শ্রী নির্মল দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে দমদম কেন্দ্রীয় কারাগারে প্রশিক্ষণের ব্যবস্থা করেছেন যারা সাজাপ্রাপ্ত কয়েদী রয়েছে তাদের জন্য। রাজ্যের অন্যান্য যে সমস্ত কেন্দ্রীয় কারাগার রয়েছে এবং জেলাতে যে সমস্ত কারাগার রয়েছে সেখানে যে সমস্ত শাস্তি প্রাপ্ত বন্দি রয়েছে তাদের জন্য প্রশিক্ষণ ব্যবস্থা এবং তারা যাতে বার হয়ে সমাজের মূল স্রোতে অংশগ্রহণ করতে পারে তার জন্য আপনার দপ্তর কি কি ব্যবস্থা গ্রহণ করেছে? তাঁত শিল্পে প্রশিক্ষণ নেবার পর তারা যখন উৎপাদন শুরু করবে, তখন কারাগারে তারা যে অর্থ রোজগার করবে, তারা বেরিয়ে আসার পর সেটা কি হবে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি :** আপনারা যে, যে সমস্ত বন্দি ভাল ছবি আঁকে, তারা সেই ছবি আঁকার পর সেই সমস্ত ছবিগুলোকে বিভিন্ন জায়গায় যে ছবির মেলা হয় সেখানে পাঠিয়ে দেওয়া হয়। সেই ছবি বিক্রি হওয়ার পর তার থেকে যে অর্থ পাওয়া যায় সেটা তার নামে জমা পড়ে। বিভিন্নভাবে বন্দিরা যে সমস্ত কাজ করে এবং তাদের যে টাকা বৃদ্ধি করা হয়েছে সেই সমস্ত টাকা তারা যখন ফিরে যায় তখন তাদের হাতে দেওয়া হয়। সেই অর্থ দিয়ে তারা এই ধরনের ব্যবস্থা করে নেবে যাতে তারা স্বনির্ভর হয়ে উঠতে পারে।

## Starred Questions
## (to which Written answers were laid on the table)

### Fuel Surcharge

*212. (Admitted Question No. *526) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Power Department be pleased to State :—

(a) Whether it is a fact that C.E.S.C. is levying Fuel Surcharge on the consumers every month; and

(b) If so, the rate of such Fuel Surcharge per consumer per month ?

**Minister-in-charge of the Power Department :**

(a) Yes. CESC is levying Fuel Surcharge on units consumed by the consumers.

(b) The Current rate is 60 P/Unit. (Provisionally).

### সীমান্তে অনুপ্রবেশ রোধ

*২১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৭) **শ্রী ব্রহ্মময় নন্দ :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের সীমান্তবর্ত্তী এলাকায় অনুপ্রবেশ রোধ সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

১) সীমান্ত বুদ্ধিমত্তা বাহিনী (বর্ডার ইনটেলিজেন্স কর্পস) কর্তৃক সীমান্ত অঞ্চলে কঠোর নজরদারী রাখা হচ্ছে।

২) সীমান্ত রক্ষী বাহিনী (বর্ডার সিকিউরিটি ফোর্স) ও রাজ্য পুলিশ অনুসংগঠনসমূহ (স্টেট পুলিশ এজেন্সিস) (ভ্রাম্যমান টাস্ক ফোর্স-সহ) কর্তৃক নিয়মিত অনুপ্রবেশ বিরোধি অভিযান চালানো হচ্ছে।

৩) চিহ্নিত অনুপ্রবেশকারীদের আদালতে অভিযুক্ত করা হচ্ছে ও বাংলাদেশে ফেরত পাঠানো হচ্ছে (বিচারাধীন মামলাগুলি ব্যতিরেকে)।

৪) সীমান্ত অঞ্চলে শান্তি বজায় রাখার জন্য স্থানীয় প্রশাসনের প্রতিনিধি, পুলিশ ও সীমান্ত রক্ষী বাহিনীর মধ্যে সমন্বয় সাধনকারী সভা হচ্ছে।

৫) ব্যাপক অনুপ্রবেশ, সীমান্ত অঞ্চলে সংগঠিত অপরাধ ও চোরাচালান রোধে ভারত-বাংলাদেশের সীমান্ত বরাবর কাঁটাতারের বেড়া দেওয়া হচ্ছে।

৬) বৈধ লেখ্যধারী বিদেশিদের সহজে চলাচলের জন্য কম্পিউটার ও অন্যান্য বৈদ্যুতিক সরঞ্জাম (ইলেক্ট্রনিক ডিভাইসেস) ব্যবহার করে অভিবাসন (ইমিগ্রেশন) চেকপোস্টের আধুনিকীকরণ করা হচ্ছে।

৭) সীমান্তবর্তী জেলাগুলিতে পুলিশ ফোর্সকে সংবেদনশীল করা হয়েছে যাতে তারা উদ্ভূত সমস্যার মোকাবিলা করতে পারে।

### হিমঘর নির্মাণ

*২১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮০) **শ্রী সঞ্জয় বক্সী :** কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭-৯৮ ও ১৯৯৮-৯৯ আর্থিক বছরে রাজ্যে মোট কটি নূতন হিমঘর নির্মাণের ও পুরাতন হিমঘর সম্প্রসারণের অনুমতি দেওয়া হয়েছে;

(খ) তন্মধ্যে, মোট কতগুলির নির্মাণ কাজ ও কতগুলির সম্প্রসারণের কাজ শেষ হয়েছে; এবং

(গ) উক্ত নির্মাণ ও সম্প্রসারণের ফলে কি পরিমাণ ধারণ ক্ষমতা বৃদ্ধি পাবে বলে আশা করা যায়?

**কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৭-৯৮ সালে ২৭টি নতুন হিমঘর নির্মাণের এবং ১৭টি পুরাতন হিমঘর সম্প্রসারণের অনুমতি দেওয়া হয়।

১৯৯৮-৯৯ সালে আর্থিক বছরে ১৩টি নতুন হিমঘর নির্মাণের এবং ৬টি পুরাতন হিমঘর সম্প্রসারণের অনুমতি দেওয়া হয়।

(খ) ১৯৯৭-৯৮ সালে ২২টি হিমঘরের নির্মাণ কাজ শেষ হয়েছে এবং অনুজ্ঞাপত্র দেওয়া হয়েছে। ১৭টি পুরাতন হিমঘরের মধ্যে ১৪টির সম্প্রসারণের কাজ শেষ হয়েছে।

(গ) উপরিউক্ত নির্মাণ ও সম্প্রসারণের ফলে চার লক্ষ মেট্রিক টনের কিঞ্চিৎ অধিক হিমঘরের ধারণ ক্ষমতা বেড়েছে।

প্রস্তাবিত হিমঘরগুলির কাজ পুরোপুরি সম্পূর্ণ হলে ধারণ ক্ষমতা আরও বাড়বে।

**পরমাণু বিদ্যুৎ কেন্দ্র**

*২১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৪) **শ্রী তপন হোড় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার রাজ্যে পরমাণু বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র স্থাপনের উদ্যোগ গ্রহণ করেছেন;

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনার রূপরেখা কি; এবং

(গ) উক্ত পরমাণু বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র স্থাপন করতে কি পরিমাণ অর্থ ব্যয়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পরমাণু বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের স্থান নির্বাচন করার জন্য একটি কমিটি গঠন করা হয়েছে। উক্ত কমিটির প্রথম সভা মুখ্য সচিবের পৌরহিত্যে ১০ই মে, ২০০০ অনুষ্ঠিত হয়েছে। ঐ সভায় দক্ষিণ ২৪ পরগনায় ৬টি (ছয়), পুরুলিয়ায় ১টি (এক) এবং উত্তর ২৪ পরগনায় ৩টি (তিন) এবং দার্জিলিং-এ ১টি (এক) প্রস্তাব বিবেচিত হয়। সেগুলি আনবিক বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের স্থান নির্বাচনের কেন্দ্রীয় কমিটির সদস্য সচিবের নিকট প্রাথমিক বিবেচনার জন্য পাঠানো হয়েছে। দক্ষিণ ২৪ পরগনায় কেন্দ্রটি স্থাপনের জন্য আরও ৬টি (ছয়) প্রস্তাব পাঠানো হয়েছে।

(গ) এখনই বলা যাচ্ছে না।

### সরকারের যাত্রা সংস্থা

*২১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৮) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকারের একটি নিজস্ব 'যাত্রা সংস্থা' আছে;

(খ) সত্যি হলে, উক্ত যাত্রা সংস্থাটির নাম কি;

(গ) যাত্রা সংস্থাটির শিল্পীরা সরকারি কর্মচারী কি না; এবং

(ঘ) বিগত বৎসরে (১৯৯৯) সংস্থাটির কটি পালা অভিনীত হয়েছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**শ্যামাপ্রসাদ মুখার্জির জন্মশতবর্ষ উদযাপন**

*২২০। (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৩) শ্রী **বাদল ভট্টাচার্য ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

আগামী ৬ই জুলাই, ২০০০ সালে ডাঃ শ্যামাপ্রসাদ মুখার্জির জন্মশতবর্ষ উদযাপনে রাজ্য সরকার কি কর্মসূচি গ্রহণ করেছেন?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এখনও কোনও চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া হয়নি।

**বাংলাদেশে চাল পাচার**

*২২১। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৫) শ্রী **কমল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের সীমান্ত এলাকা দিয়ে ব্যাপকভাবে চাল সহ অন্যান্য খাদ্য সামগ্রী বাংলাদেশে পাচার হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, এইরূপ পাচার বন্ধের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, তবে ব্যাপকভাবে নয়। আগে হলেও ১৯৯৯ সাল থেকে ধান ও চাল বাংলাদেশে পাচার হচ্ছে না যদিও অন্যান্য খাদ্য সামগ্রী কখনও কখনও ভারত থেকে বাংলাদেশে পাচার হয়।

(খ) ১) সীমান্তবর্তী অঞ্চলগুলিতে জেলা নির্বহন শাখা (ডিস্ট্রিক্ট এনফোর্সমেন্ট ব্রাঞ্চ) ও স্থানীয় থানার অফিসাররা নিয়মিত হানা দেন।

২) জেলা নির্বহন শাখাকে বিশেষ ভাবে নির্দেশ দেওয়া হয়েছে যেন তাঁরা অত্যাবশ্যকীয় খাদ্য সামগ্রীর চোরাচালান রোধে ব্যবস্থা নেন।

৩) সীমান্তে সরবরাহ ব্যবস্থা, মূল্য অবস্থা ও অত্যাবশ্যকীয় খাদ্য সামগ্রীর মজুত অবস্থার উপর তীক্ষ্ণ নজর রাখা হচ্ছে।

৪) আন্তর্জাতিক সীমান্তের নিকটবর্তী অঞ্চলে অবস্থিত গুদামগুলিতে প্রয়োজনের তুলনায় অতিরিক্ত খাদ্য সামগ্রী মজুত আছে কিনা তা দেখা হয়।

৫) সীমান্ত রক্ষী বাহিনীর সঙ্গে নিয়মিত যোগাযোগ রাখা হয়।

৬) সীমান্ত রক্ষী বাহিনীর সাথে চোরাচালান সমস্যা ও তার প্রতিকার নিয়ে মাঝে মাঝে উচ্চ পর্যায়ের বৈঠক হয়।

### রাজনৈতিক খুনের সংখ্যা

*২২২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৪) **শ্রী রবীন মুখার্জি :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জুলাই, ১৯৯৯ থেকে ফেব্রুয়ারি, ২০০০ পর্যন্ত হুগলি জেলায় রাজনৈতিক খুনের সংখ্যা কত; এবং

(খ) উক্ত ঘটনাগুলিতে কতজনকে এ পর্যন্ত গ্রেপ্তার করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৪ (চার)।

(খ) ৩০ (তিরিশ) জনকে।

### পটচিত্র শিল্পী

*২২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৪) **শ্রী ব্রহ্মময় নন্দ :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে পটচিত্র শিল্পীদের সংখ্যা কত; এবং

(খ) পটচিত্র শিল্পীদের উন্নতি ও তাদের চিত্র সংরক্ষণের জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এ যাবৎ প্রস্তুত সরকারি তালিকানুযায়ী একচল্লিশ জন পটচিত্র শিল্পীর পরিসংখ্যান পাওয়া গিয়েছে;

তালিকাটি সম্পূর্ণ করার লক্ষ্যে সরকারি প্রচেষ্টা অব্যাহত রয়েছে।

(খ) রাজ্য সরকারাধীন লোক-সংস্কৃতি ও আদিবাসী সংস্কৃতি কেন্দ্রের মাধ্যমে, পটচিত্র শিল্পীদের উন্নতি ও তাদের চিত্র সংরক্ষণের ব্যাপারে একাধিক ব্যবস্থা গ্রহণ

**করা হয়ে থাকে, যথা,** এঁদের সঙ্গে নিয়মিত যোগাযোগ রক্ষা করা, এঁদের **শিল্প কর্ম, বিভিন্ন সরকারি** আধা সরকারি মেলায়। প্রদর্শনীতে বিক্রয়ের ব্যবস্থা **করা, পটচিত্র শিল্পের** উপর কর্মশালার আয়োজন করা ইত্যাদি উন্নয়নমূলক ব্যবস্থা।

**পশ্চিমবঙ্গে চাল উৎপাদন**

*২২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯১৯) **শ্রী পুলকচন্দ্র দাস ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ভারতবর্ষে চাল উৎপাদনে রাজ্যের অবস্থান বর্তমানে কোথায়; এবং

(খ) রাজ্যে হেক্টর প্রতি চালের উৎপাদন কত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ভারতবর্ষে চাল উৎপাদনে রাজ্যের অবস্থান প্রথম।

(খ) রাজ্যে হেক্টর প্রতি চালের উৎপাদন ২২৫৫ কে.জি. প্রতি হেক্টরে (১৯৯৮-৯৯)।

**লক-আপে বন্দি মৃত্যু**

*২২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪১) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জানুয়ারি, ১৯৯৬ থেকে জানুয়ারি, ২০০০ পর্যন্ত লক-আপে বন্দি মৃত্যুর কতগুলি ঘটনা মানবাধিকার কমিশনের গোচরে এসেছে; এবং

(খ) কমিশন উক্ত ঘটনাবলির পরিপ্রেক্ষিতে রাজ্য সরকারকে কি কোনও নির্দেশ দিয়েছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জানুয়ারি ১৯৯৬ থেকে জানুয়ারি ২০০০ পর্যন্ত পুলিশ হেফাজতে ও বিচার বিভাগীয় হেফাজতে মোট ২৭৮ জন বন্দির মৃত্যুর ঘটনা রাজ্য মানবাধিকার কমিশনের গোচরে এসেছে।

(খ) হ্যাঁ। কমিশন উক্ত ঘটনাগুলির পরিপ্রেক্ষিতে রাজ্য সরকারকে কিছু নির্দেশ

দিয়েছেন।

### সরকারি অভিযোগ গ্রহণ কেন্দ্র

*২২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৯) **শ্রী অশোক দেব ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকারের চালু করা 'অভিযোগ গ্রহণ কেন্দ্র' বা 'গ্রিভান্স সেলে' ৩১.১.২০০০ পর্যন্ত মোট কতগুলি অভিযোগ জমা পড়েছে;

(খ) এর মধ্যে কতগুলি অভিযোগের মীমাংসা হয়েছে; এবং

(গ) "অভিযুক্ত"-দের বিরুদ্ধে কি ধরনের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১২,৭১৮।

(খ) ৭,০১১।

(গ) কোনও ব্যক্তির বিরুদ্ধে নির্দিষ্ট অভিযোগ এলে প্রশাসনিক ব্যবস্থা নেওয়া হয়।

[12-00 — 12-10 p.m.]

## NOTICE ON ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Saugata Roy—MLA on the subject of reported political clashes in parts of Midnapore and Hooghly districts on 26.06.2000.

An adjournment motion on the subject of reported political clashes during last six months in the districts of Midnapore, Hooghly, Bankura and Burdwan was admitted and discussed in the House Yesterday. The present notice is thus out of order and I reject it.

## NOTICE OF CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received seven notices of Calling Attention on the following subjects, namely :—

| Subject | | Name |
|---|---|---|
| i) Non-repairment of embankm-ents of Ganga in Malda. | : | Shri Sudhir Bhattacharjee<br>Shri Ashok Kumar Deb |
| ii) Non-payment of arrear to the professors & Lecturers of Colleges in the State from 01.01.1996. | : | Shri Sobhan Deb Chattopadhyay |
| iii) Alleged attrocities in some parts of Jalpaiguri district on Kamtapuri Language. | : | Shri Nirmal Das |
| iv) Non-construction of approach road of the Bridge on Bagjola Canel at Sonepurhat, South 24-Parganas. | : | Shri Badal Zamadar |
| v) Alleged murder of one Sukumar Ruidas at Barmura Village, Garbeta, Midnapore on 25.06.2000. | : | Shri Badal Bhattacharjee |
| vi) Reported political clashes during C.M.C. election. | : | Shri Saugata Roy |
| vii) Fall in price of rice due to relaxation of import duty on agricultural products by the Union Government. | : | Shri Tapan Hore |

I have selected the notice of Shri Sobhan Deb Chattopadhya on the subject of Non-payment of arrear to the Professor and Lecturers of Colleges in the State from 01.01.1996

The Minister-in-charge may please make a statement today, if

possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 5th July, 2000.

## LAYING OF REPORTS

### Annual Report of the Vigilance Commission, West Bengal for the years 1994 to 1998 along with the State Government's Memoranda thereon.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to lay the Annual Report of the Vigilance Commission, West Bengal for the years 1994 to 1998 along with the State Government's Memoranda thereon.

### Annual Report of the Basumati Corporation Limited for the year 1993-94.

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to lay the Annual report of the Basumati Corporation Limited for the year 1993-94.

### 19th to 24th Annual Report of the West Bengal State Minor Irrigation Corporation Limited for the years 1992-93 to 1997-98.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to lay the 19th to 24th Annual Report of the West Bengal State Minor Irrigation Corporation Limited for the years 1992-93 to 1997-98.

### Annual Report and Accounts of the Shalimar Works (1980) Limited. for the years 1997-98.

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to lay the Annual Report and Accounts of the Shalimar Works (1980) Limited for the year 1997-98.

**Mr. Speaker :** The matter of Shri Syamadas Banerjee was fixed today, He has made a representation that though he has come to the

House but he has suddenly fallen ill and has gone to the doctor and as such he could not be present today. So the matter cannot be taken today and we adjourn the matter. A fresh date will be fixed which will be announced later on.

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিষয়টি অনেক দিন ধরে পেন্ডিং আছে। আমরা চাই বিষয়টি দ্রুত নিষ্পত্তি হোক। শ্যামাদাস ব্যানার্জির বিষয়টিকে কেন্দ্র করে জনসমক্ষে আমরা বহুদিন ধরে হেয় হয়ে আছি।

**মিঃ স্পিকার ঃ** এই ব্যাপারে সবাই চায় একটা নিষ্পত্তি হোক। কিন্তু একজন লোক হঠাৎ অসুস্থ্য হয়ে গেলে আমি কি করব?

## MENTION CASES

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য, কারিগরি ইঞ্জিনিয়ারিং বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের কাছে একটি আবেদন পত্র রাখতে চাই। মেদিনীপুর জেলার পিঙ্গলা থানার অন্তর্গত ৫ নং মালিগ্রাম অঞ্চলকে কেন্দ্র করে দীর্ঘদিন ধরে ঐ অঞ্চলের মানুষ পানীয় জলের সমস্যায় ভুগছে এবং ওখানে যাতে নল বাহিত পানীয় জল সরবরাহ করা যায় তার জন্য তারা দাবি করে চলেছে। পিঙ্গলা থানার মধ্যে ৫ নং মালিগ্রাম অঞ্চল সবচেয়ে গুরুত্বপূর্ণ জায়গা বিশেষ করে শিক্ষা ক্ষেত্রে, ব্যবসা-বাণিজ্যের ক্ষেত্রে এবং সাংস্কৃতিক দিক থেকে, স্বাস্থ্য সম্পর্কিত সমস্ত দিক থেকেই গুরুত্বপূর্ণ। স্বাভাবিক ভাবেই এই অঞ্চলের মানুষ বারেবারে দাবি জানাচ্ছে যে গ্রীষ্মকালে পানীয় জলের ভীষণ সঙ্কট হয়। সেই সঙ্কট থেকে মুক্তি পাবার জন্যে নল বাহিত পানীয় জল প্রকল্পের অনুমোদনের দাবি জানিয়ে আসছে। গত ৩০.০৩.২০০০ তারিখে এই ব্যাপারে একটা লিখিত প্রস্তাবও দিয়েছি।

**(এই সময়ে অন্য সদস্যের নাম ঘোষণা করা হয়।)**

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের অন্যান্য সরকারি দপ্তরের সঙ্গে সাব-রেজিস্ট্রি অফিসগুলি দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে যার ফলশ্রুতি মূল্যবান দলিলের নথিপত্র লোপাট হয়ে যাচ্ছে এক শ্রেণীর অসাধু কর্মচারীর যোগসাজশে। উদাহরণ হিসাবে আমার ফলতা সাব-রেজিস্ট্রি অফিসে ৬৮ নং ২২।০২।১৯৬৭ সালের দলিলের ১১।০২।১৯৭৬ এর সার্টিফায়েড কপির মিল নেই। আবার ১০।১২।১৯৯৫ তারিখের সার্টিফায়েড কপি প্রকাশের সঙ্গে সঙ্গে মূল নথিটিকে সাব-রেজিস্ট্রি অফিস থেকে লোপাট করা হয়েছে। জড়িত সরকারি কর্মচারী সহ অপরাধীদের বিরুদ্ধে তদন্ত করে

শাস্তির দাবি করছি।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যালয়ের শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাধ্যমিক বিদ্যালয়ে শিক্ষকের অভাবে ছাত্র-ছাত্রীদের পড়াশুনোর ব্যাপক ক্ষতি হচ্ছে। এই অবস্থায় স্কুল সার্ভিস কমিশনের পরীক্ষার ফল বেরুলে পরেই ওখানে শিক্ষক যাতে দেওয়া যায় তার জন্য আবেদন রাখছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা সংবাদপত্রেও দেখলাম এবং খবরেও পেলাম যে আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী আবার বিদেশ যাচ্ছেন। আমার কাছে যে সংখ্যাতত্ত্ব আছে তাতে তিনি ৪৯০ দিনের বেশি সারা বামফ্রন্টের রাজত্বে বিদেশে কাটিয়েছেন। প্রথমে তিনি ইজরায়েল যাবেন, তারপরে সেখান থেকে লন্ডনে গিয়ে নিজের জন্মদিন সেখানে পালন করবেন এবং নাতনীর বিয়ে দেবেন সাহেব নাত জামাইয়ের সঙ্গে। তিনি সাহেব নাত জামাই করুন তাতে কোনও আপত্তি নেই। কিন্তু ইজরায়েল হর্ষ নেওটিয়ার কাছে যাওয়াটাই আমাদের আপত্তি। হর্ষ নেওটিয়া, যিনি বেঙ্গল অম্বুজার মালিক এবং জ্যোতি বাবু ইস্টার্ন বাইপাশে তাঁকে জমি দিয়েছেন। তিনি আবার কনসাল জেনারেল ইন বেঙ্গল, ইন ক্যালকাটার। কাজেই তিনি জ্যোতি বাবুর বিশেষ ঘনিষ্ঠ। এছাড়া মিঃ সারাফ, যিনি ওভার ইন ভয়েসিং অ্যান্ড আন্ডার ইন ভয়েসিং এর সঙ্গে জড়িত। যাঁর নাম আমদানি-রপ্তানি ব্যবসার সঙ্গে জড়িত, ওই দুই ব্যক্তি হর্ষ নেওটিয়া এবং মিঃ সারাফ জ্যোতি বাবুর অত্যন্ত ঘনিষ্ঠ এবং তাঁদের আমন্ত্রণে জ্যোতিবাবু ইজরায়েল যাচ্ছেন। এর পেছনে একটা অভিসন্ধির ছাপ দেখতে পাচ্ছি। সারা পৃথিবী থাকতে জ্যোতিবাবু ইজরায়েল যাচ্ছেন কেন এটা একটু বিচার করে দেখা দরকার। মিঃ সারাফ যার বিরুদ্ধে আন্ডার ইনভয়েসিং এবং ওভার ইন ভয়েসিং এবং এক্সপোর্ট ও ইমপোর্টের অভিযোগ জড়িত আছে। সেই সারাফ এর সঙ্গে যুক্ত হয়ে এবং হর্ষদ নেওটিয়ার নিমন্ত্রণে তিনি কেন ইজরায়েলকে বেছে নিয়েছেন, এই ব্যাপারে জনসাধারণের মনে প্রশ্ন আছে, মুখ্যমন্ত্রীকে বলব এই ব্যাপারে একটি বিবৃতি দেওয়ার জন্য।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের ভরতপুর এবং সালার ব্লকের হাসপাতাল, ভরতপুর ব্লকের হাসপাতালে দীর্ঘদিন ধরে কুকুরে কামড়ানোর কোনও ইঞ্জেকেশন পাওয়া যাচ্ছে না। প্রতিদিন লোকেরা ফিরে যাচ্ছে। আমি সি.এম.ও.এইচ. এর দৃষ্টি আকর্ষণ করি, কিন্তু এখনও পর্যন্ত কোনও সুরাহা হয়নি। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর

কাছে আবেদন করছি যাতে অবিলম্বে সালার এবং ভরতপুর ২টি ব্লকের হাসপাতালে কুকুরের কামড়ানোর ঔষধ পাঠানো হয় তার জন্য আবেদন করছি।

**শ্রী অশোককুমার দেব :** (নট প্রেজেন্ট।)

**শ্রী শেখ দৌলত আলি :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ডায়মন্ডহারবার এলাকায় প্রায় ২ মাস ধরে বিদ্যুৎ গ্রাহকরা কনজিউমাররা তারা লো ভোল্টেজ এর বিদ্যুৎ পাচ্ছেন। এত কম ভোল্টেজ যে ছেলে মেয়েরা পড়াশুনা করতে পারছে না। কোনও কাজ হচ্ছে না। এই ব্যাপারে কর্তৃপক্ষকে বলা সত্ত্বেও কোনও কাজ হয়নি। আপনার মাধ্যমে আমি বিদ্যুৎ মন্ত্রীকে বলতে চাই, ঐ দপ্তরের ভিজিলেন্স কমিটিতে কিছু লোকজন আছে, তারা কি দেখতে পাচ্ছে না, বিদ্যুৎ চুরি কিভাবে হচ্ছে, কোথায় কেমনভাবে ট্যাপিং হচ্ছে, সেই কমিটিতে যারা সরকারি কর্মচারী আছেন তারা মোটা অঙ্কের টাকা বেতন হিসাবে নিচ্ছেন, অথচ এলাকার মানুষ যারা অতি কষ্ট করে পারমিশন নিয়ে কনজিউমার হয়েছেন, তারা যথাযথ পরিষেবা পাচ্ছেন না। তাই আমি আপনার মাধ্যমে দাবি করছি যাতে এই লো ভোল্টেজ ব্যবস্থা দূর হয় এবং মানুষ বিদ্যুৎ পরিষেবার সুযোগ পায়।

**শ্রী বিশ্বনাথ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ বিভাগের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার বহু গ্রামে বিদ্যুৎ এর ট্রান্সফরমার পড়ে গিয়েছে। এখন মুর্শিদাবাদ জেলায় খরা চলছে, দাবদাহ অবস্থা, বৃষ্টি হয়নি। আমন চাষের সময় এসেছে, বীজ তোলার সময় হয়ে গেছে। কৃষকরা অনেকে বিদ্যুৎ পাচ্ছেন না, তেমনি ভাবে মানুষ বিদ্যুৎ এর পরিষেবা থেকে বঞ্চিত হচ্ছেন। সেচের জন্য যে বিদ্যুৎ দরকার তারা তা পাচ্ছেন না। ফলে বিদ্যুৎ না থাকায় সেচের জল তোলা যাচ্ছে না। তাই বলছি, যে সমস্ত জায়গায় ট্রান্সফরমার পুড়ে গিয়েছে, সেখানে ট্রান্সফরমার দরকার বা সেইগুলি যাতে অতি দ্রুত মেরামত করা যায় তার জন্য বিদ্যুৎ বিভাগের কাছে আবেদন করছি। এছাড়া বলব, যারা জেলায় দায়িত্ব প্রাপ্ত আছেন, মুর্শিদাবাদ জেলায় যে ট্রান্সফরমার রিপেয়ারিং এর কারখানা খোলা হয়েছে, সেখান থেকে যাতে এটা করে দেওয়া যায় তার জন্যও আমি আবেদন করছি।

**Shrimati Shanta Chhettri :** Hon'ble Deputy Speaker, Sir, I would like to draw the special attention to the Hon'ble Chief Minister, Hon'ble Ministers and Hon'ble Members of this Assembly that I sincerely thanks the State Government for its recommendation to keep DGHC under sixth schedule of the constitution by way of amendment or modification,

but DGHC is a kind formula initiated by the Government of India and State Government in 1988 as there was no proposal with the Government of India for creating smaller State. Now as the Government of India is considering the creation of States of Chhatrisgarh, Jharkhand and Uttarakhand. I sincerely request the Hon'ble Members of the House to pass a resolution for creation of State of Gorkhaland and for which the entire people of the Darjeeling hills salute this State Assembly for ever.

**শ্রী ইউনুস সরকার** ঃ (নট প্রেজেন্ট।)

**শ্রীমতী কণিকা গাঙ্গুলি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ন্যাশনাল স্যাম্পেল সার্ভে অর্গানাইজেশন, যার বাংলা অনুবাদ হচ্ছে জাতীয় নমুনা সমীক্ষা, তার ৫৩ নম্বর সমীক্ষায় ফল প্রকাশ পেয়েছে। এটি কেন্দ্রীয় সরকারের একটি সংস্থা। আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং যারা প্রতিনিয়ত পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের ভাবমূর্তিকে কালিমালিপ্ত করার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে তাদেরও দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই সমীক্ষায় ৫৩ নম্বর রাউন্ডের যে ফল প্রকাশ পেয়েছে তাতে দেখা যাচ্ছে নারী শিক্ষার ক্ষেত্রে সারা ভারতবর্ষের মধ্যে বামফ্রন্ট পরিচালিত তিনটি রাজ্য কেরালা, ত্রিপুরা এবং পশ্চিমবঙ্গ সবার শীর্ষে রয়েছে। কেরালা হচ্ছে নব্বই শতাংশ, ত্রিপুরা হচ্ছে ৬৭ শতাংশ, পশ্চিমবঙ্গ হচ্ছে ৬৩ শতাংশ। যারা গর্ব করে কংগ্রেস শাসিত রাজ্যগুলোর নাম বলেন সেখানকার অবস্থা হল—অন্ধ্রপ্রদেশ ৪৩ শতাংশ, অরুণাচল ৪৮ শতাংশ, গুজরাট ৫৭ শতাংশ, কর্ণাটক ৫০ শতাংশ, তামিলনাড়ু ৬৫ শতাংশ, পাঞ্জাব ৬২ শতাংশ। বিরোধী দলের বন্ধুদের বলি, একমাত্র বামফ্রন্টই পারে নারীদের সম্মান দিতে, নারীর প্রতিষ্ঠা দিতে, মহিলাদের অধিকার দিতে। বামফ্রন্টই একমাত্র তাদের সম্মান দিতে পেরেছে এবং এটা প্রমাণিত। কাউকে ধরে করে এটা হয়নি। ওদের ভীষণ অনিচ্ছা সত্ত্বেও এই বাস্তবকে তারা তুলে ধরেছে কেন্দ্রীয় সমীক্ষক সংস্থা, ন্যাশনাল স্যাম্পেল সার্ভে অর্গানাইজেশন।

**श्री रामजनम माँझी** : आदरणीय डिपुटी स्पीकर सर, मैं आपके माध्यम से सड़क विभाग के मंत्री महोदय का ध्यान आकर्षित कराना चाहता हूं। सर, हमारे उलवेड़िया उत्तर केन्द्र के सड़को की अवस्था काफी खराव है। सर, आप जानते है उलवेड़िया इण्डस्ट्रीयल वेल्ट है वहां पर हर जगह से वाहन का आना जाना होता है। वहां वाउड़िया स्टेशन से मैला पुकुर तक ४ किलोमीटर का जो रास्ता है, वह काफी खराव है, रास्ता का हाल वहुत ही वुरा है। कितना ही एक्सीडेन्ट हो चुकी है। सर, अगर रास्ता का मरम्मत नहीं होता है तो इसका असर यहां के कल-कारखानों पर भी

पड़ेगा और कारखाने वन्द हो जाएगे। इसलिए मै सड़क विभाग के मंत्री महोदय से अनुरोध करता हूं, इस और विशेप ध्यान दै। फुलेश्वर से कनोड़िया जुट मिल तक की जो रास्ता है उसका हाल भी वहुत खास्ता है। पिछले दिनों भान से जारहे बच्चों का एक्सीडेन्ट हो गया। दो-चार वच्चों को हांस्पीटलाइज किया गया। इसलिए मै सरकार से जल्द-से-जल्द रास्ता मरम्मत किया जाय, एसी व्यवस्था का अनुरोध करता हूं। आए दिन यहाँ सड़क दुर्घटना हो रही हैं। अभी रास्ता का यह हाल है कि सायकिल से चलना यहां तक कि पैदल भी चलना मुशकिल हो जाता है। इसलिए निवेदन करता हूं कि रास्ताकी मरम्मत की व्यवस्था जल्द-से-जल्द किया जाय।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী রবীন্দ্র ঘোষ** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার উলুবেড়িয়ায় বিদ্যুতের অবস্থা খুবই খারাপ। ২৪ ঘন্টার মধ্যে ১০।১২ ঘন্টাই বিদ্যুৎ থাকে না, ফলে হাসপাতালে অপারেশন বন্ধ, ছাত্র-ছাত্রীদের লেখাপড়া বন্ধ হয়ে যাচ্ছে, মানুষ নিদারুণ কষ্টের মধ্যে বাস করছে। অনেক মানুষ আসছে বিদ্যুৎ দপ্তর ভাঙ্গচুর করতে, তাদের গালাগাল সহ্য করেও আমাদের রুখতে হচ্ছে। কনজিউমাররা বিল-এর টাকা দিচ্ছে, অথচ বিদ্যুৎ পাচ্ছে না। অবিলম্বে উলুবেড়িয়ায় বিদ্যুৎ ব্যবস্থা উন্নতির জন্য এবং কলকাতার সঙ্গে বিদ্যুৎ যুক্ত যাতে হয় তার জন্য আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর কাছে আবেদন করছি।

**শ্রী মানিক উপাধ্যায়** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পি.ডব্লু.ডি. মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সারা পশ্চিমবাংলার রাস্তাঘাটই খারাপ। আমার বিধানসভা কেন্দ্র বারবানিতে আসানসোল টু পারুলবেড়িয়ার মিডল পয়েন্টে একটা স্কুল আছে। সেখানে রাস্তা একেবারেই খারাপ হয়ে যাওয়ায় তিন-চারটে বাস চলতে পারছে না, বন্ধ হয়ে আছে বাস চলাচল। ফলে স্কুলের ছাত্র-ছাত্রীরা স্কুল করতে পারছে না। অবিলম্বে সেই রাস্তা সারানোর জন্য মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বংশীবদন মৈত্র** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার আরামবাগ মহকুমার খানাকুলে, গোঘাটে টি.এম.সি., বি.জে.পি. সন্ত্রাস চালিয়ে যাচ্ছে। ১লা মে খানাকুলের কাছারি মোড় থেকে আমাদের সমর্থক আজিম খাঁ-কে দিনের বেলায় তুলে নিয়ে গিয়ে খুন করেছে। গত ১০ থেকে ১৬ জুনের মধ্যে ঘোড়াদহ গ্রামের বিশ্বনাথ কোটালকে বাড়ি ফেরার পথে খুন করেছে। মন্দারচকের হারাধন পাত্রকে ঔষধের দোকান থেকে টেনে খুন করেছে। রঞ্জিতবাটি গ্রামের সি.আই.টি.ইউ.-এর সম্পাদক দেবেন বরকে খুন করেছে। পাঁশকুঁড়ার

নির্বাচনের পর খানাকুলের ঘোড়াদহ ৪৫টি বাড়ি, আরামবাগের বুলুন্ডি গ্রামের বহু বাড়ি লুটপাট করে পুড়িয়ে দিয়েছে তৃণমূল, বি.জে.পি.-র দুষ্কৃতিরা। কিছু ধরা পড়লেও আসল দুষ্কৃতিরা এখনও ধরা পড়েনি। আজকের কাগজে দেখলাম, খানাকুলের করিমপুর থেকে একটা মিনি কামান, ৩৬টি তাজা বোমা, ১৫ কে.জি. বারুদ, ১০০ কে.জি. পটকা উদ্ধার করেছে হুগলি জেলার পুলিশ সুপার। সেই সব এলাকার দুষ্কৃতি দমনে আরও প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় স্বরাষ্ট্র তথা পুলিশ মন্ত্রীর কাছে আবেদন রাখছি।

**শ্রী শৈলজা দাস :** স্যার, আমি আপনার মাধ্যমে আমাদের মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনার মনে আছে যে, আমরা বহুদিন ধরে লড়াই করেছি, দাবি করেছি যে, বিধায়কদের স্থানীয় উন্নয়নের জন্য তার কোটার ব্যবস্থা করা। মাননীয় অর্থমন্ত্রী গত বাজেটে প্লেস করে আমাদের সামনে ঘোষণা করেছিলেন যে, এলাকা ওয়াইজ ১৫ লক্ষ টাকা দেবেন। তাতে আমরা খুশি হইনি। আমরা মানিনি। আমরা তার চেয়েও বেশি দাবি করেছিলাম। কিন্তু স্যার, ১৫ লক্ষই হোক, তার চেয়ে বেশি হোক, কোনও জি.ও. আমাদের কাছে পৌঁছায়নি, এখনও পর্যন্ত কোনও অ্যালটমেন্ট করা হয়নি। কোনও খবরই আমাদের কাছে পৌঁছায়নি। তাই আপনার মাধ্যমে এখানে মাননীয় অর্থমন্ত্রী নেই, কিন্তু উপ-মুখ্যমন্ত্রী উপস্থিত আছেন, তাঁকে অনুরোধ করব যে, কবে টাকা অ্যালটমেন্ট হবে, কবে আমরা স্কিম জমা দেব, কবে তার এগেনস্টে কাজ হবে, এই ব্যাপারে কিছু বলুন। তিনি এখানে আছেন, তিনি যদি এই ব্যাপারে কিছু বলেন তাহলে আমরা খুশি হব।

**শ্রী নির্মল দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে উপ-মুখ্যমন্ত্রী আছেন, তিনি ঘোষণা করেছিলেন যে, নেতাজী সুভাষচন্দ্রের জন্ম শতবর্ষে তার একটা পূর্ণাঙ্গ রচনাবলী প্রকাশ করা হবে। কিন্তু শতবর্ষ অতিবাহিত হল, এখনও পর্যন্ত সেই ব্যবস্থা নেওয়া হয়নি। অতি সম্প্রতি জানলাম—একটা খবরের কাগজে বলা হয়েছে যে, নেতাজী তদন্ত কমিশন যে বসেছে, তাদের রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার, ইনফরমেশন, যেগুলি খুবই জরুরি তদন্ত কমিশনের জন্য, সেগুলি সরবরাহ করছে না। এটা অত্যন্ত বেদনাদায়ক। কেন্দ্রীয় সরকারের অ্যাটিচিয়ুড আমরা জানি। ওরা নেতাজীর নামে ব্যবসা করছে। কিন্তু আমাদের রাজ্য সরকার—তদন্ত কমিশন নেতাজী সম্পর্কিত যে তথ্য চেয়েছেন, তা যদি সরবরাহ করেন তার জন্য আমি উপ-মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি বলেছিলেন যে, নেতাজী জন্ম শতবর্ষে একটা সুলভ সংকলন প্রকাশিত হবে। তাতে নেতাজীর সৃষ্টি ইত্যাদি সম্পর্কে সমস্ত কিছু থাকবে। এখানে উপ-মুখ্যমন্ত্রী আছেন, এটার সম্পর্কে যদি অবহিত করেন তাহলে ভাল হয়।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় সদস্য বললেন যে, নেতাজী জন্ম শতবর্ষে তাঁর

রচনাবলী প্রকাশ করার ব্যাপারে। আমি এই সভাতে বলেছি—কপি রাইটের যে সমস্যা আছে, তার এখনও মীমাংসা হয়নি। যাদের হাতে কপিরাইট আছে, তারা সহযোগিতা না করলে, এটা করা যাবে না। আমরা তাদের সঙ্গে যোগাযোগ করেছি। আলোচনাও করেছি। তাদের চিঠিপত্রও দেওয়া হয়েছে। কিন্তু তারা এখনও রাজ্য সরকারকে সহযোগিতা করছেন না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বলছি—উপ-মুখ্যমন্ত্রী মহাশয় আছেন, নির্মল দাস মহাশয় একটা প্রশ্ন তুলেছেন—নেতাজী সম্পর্কিত যে এনকোয়ারি কমিশন চলছে, জাজ হচ্ছেন মুখার্জি, তিনি বলেছেন কেন্দ্রীয় সরকার রেকর্ডস পাঠাচ্ছেনা, এমন কি পশ্চিমবঙ্গ সরকারও রেকর্ডস পাঠাচ্ছে না। কেন্দ্রীয় সরকারের সম্পর্কে আমার কোনও বক্তব্য নেই। কিন্তু রাজ্য সরকারের তরফ থেকে নেতাজী সম্পর্কে তথ্য দিতে অসুবিধা কোথায়? বাধা কোথায়? কেন দেওয়া হচ্ছে না, সেটা মন্ত্রী মহাশয় বললে ভাল হয়।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে বলছি যে এই খবরটা কাগজে বেরোনোর পর আমি নিজে রাজ্য পুলিশের, কলকাতা পুলিশের দুই দপ্তরের এস.বি., আই.বি.-কে বলেছি যে এই ব্যাপারে কোনওরকম ত্রুটি যেন না থাকে। যে সমস্ত ফাইল নথিপত্র আছে নেতাজী সংক্রান্ত, এই কমিশনের হাতে সবটাই তুলে দেবেন। অতীতে যখন শাহনওয়াজ কমিশন হয়েছিল তখনও আমরা তুলে দিয়েছিলাম। আমরা যেন সব রকম সাহায্য করতে পারি যা নথিপত্র আছে তাই দিয়ে, আমি নির্দিষ্ট ভাবে দুটো দপ্তরকে জানিয়েছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলায় ১৯৯৮ সালে যে ভয়াবহ বন্যা হয়েছিল সেখানে সব হাউস বিল্ডিং গ্র্যান্টের টাকা আজও ডিস্ট্রিবিউশন হয়নি এবং রতুয়া দু নম্বর, মহারাজপুর শ্রীপুর দু নম্বর, দুখুরিয়া গ্রাম পঞ্চায়েত, যে সমস্ত অবজেকশন সি.পি.এম. কর্মিরা দিয়েছেন, সেই ব্যাপারে আমরা কংগ্রেসের পক্ষ থেকে চাই গ্রাম পঞ্চায়েতে সঠিক ভাবে এনকোয়ারি করে টাকা দেওয়া হোক। আমরা দেখলাম যে যেগুলো কংগ্রেসের গ্রাম পঞ্চায়েত সেখানে কোনও এনকোয়ারি না করে টাকা দিয়ে দেওয়া হল এবং ভেগ এনকোয়ারির উপর এবং স্পটে না গিয়ে কোনও এনকোয়ারি না করে টাকা দেওয়ার কথা বলছেন। ফলে আমাদের ব্লকগুলোতে গরিব মানুষের ১২ লক্ষ টাকা ফেরৎ যাচ্ছে। ১৯৯৯ সালে আমাদের মালদহ জেলাতে বন্যা হল আমাদের ডি.এম. ৪৪ কোটি টাকা

দাবি করেছিলেন। সেখানে ত্রাণমন্ত্রী দিয়েছিলেন ৪ কোটি টাকা ৪৪ কোটি টাকা দেননি। ২০০০ সালে মহাপ্রলয়ের আশঙ্কা, মহাপ্রলয় হতে চলেছে। এই প্রলয় হলে জনজীবন বিপর্যস্ত হয়ে পড়বে। সঠিকভাবে এনকোয়ারি করে এই টাকার ডেট বাড়িয়ে দেওয়া হোক বলে দাবি করছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যে খাদ্য সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কেন্দ্রীয় সরকারের জন স্বার্থ বিরোধী ভূমিকার ফলে আমাদের দেশের এবং আমাদের রাজ্যের রেশন ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। রেশন দোকানে মাল পাওয়া যাচ্ছে না। খোলা বাজারের সঙ্গে সমান দামে রেশনে বিক্রি হচ্ছে। রেশনে গমের দাম খোলা বাজারের থেকেও বেশি। চাল, চিনি, গম কিছুই রেশন দোকানে পাওয়া যায় না। আমাদের রাজ্যের খাদ্যমন্ত্রী আমাদের আশ্বস্ত করেছিলেন যে কেন্দ্রীয় সরকার কোনও রকম সহযোগিতা না করলেও রাজ্য সরকার নিজ উদ্যোগে রেশন ব্যবস্থাকে যাতে চালু রাখা যায় সে ব্যবস্থা করবেন। আমি এই ব্যাপারে খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে রেশনে চাল, গম, চিনি ঠিকমতো সরবরাহ যাতে করা যায় তার জন্য প্রয়োজনীয় উদ্যোগ নিন।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিড়লাপুরে ১৪শো ছাত্র-ছাত্রীর জীবন নিয়ে ছিনিমিনি খেলা হচ্ছে। যদিও ওই এলাকার এম.এল.এ. মুখ্যমন্ত্রী নিজে। মুখ্যমন্ত্রীকে চিঠি দেওয়া হয়েছে। কিন্তু আজ পর্যন্ত কোনও কাজ হয়নি। বিড়লাপুরে একটি বিদ্যালয় আছে। বিড়লাপুর বিদ্যালয় যেখানে বাংলা এবং ইংলিশ পড়ানো হয়। সেখানে ১৪ শো ছাত্র-ছাত্রী রয়েছে। প্রথম বর্ষে মাহিনা ছিল ৫৫ টাকা। দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ বর্ষে হচ্ছে ৬৫ টাকা করে। এ বছর হঠাৎ তারা ধার্য করলেন ১০০০ টাকা অ্যাডমিশনে দিতে হবে প্রথম বর্ষকে এবং মাহিনা যা আছে তার ডাবল ১৫০ টাকা হয়েছে। নেকস্ট ইয়ারে দ্বিতীয় বর্ষে ২০০০ টাকা এবং মাহিনা ১৫০ টাকা দিতে হবে। এটা শিল্পাঞ্চল এখানে মিলে অনেক মানুষ কাজ করে এবং প্রায় মিলই বন্ধ থাকায় তাদের ছেলে মেয়েদের পড়াশোনা করাতে পারছেন না। অভিভাবকরা চিন্তিত হওয়ায় এলাকায় টেনশন চলছে। মাননীয় উপ-মুখ্যমন্ত্রী এখানে আছেন, আমি অনুরোধ করছি এ ব্যাপারে হস্তক্ষেপ করুন যাতে ছেলেমেয়েরা অ্যাডমিশন পায় তাহলে এলাকায় মানুষ আপনাকে আর্শিবাদ করবে।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আপনারা জানেন খড়গপুর রেল নগরী কাগজে অ্যাডভার্টাইজ করে গ্যাং-ম্যান হিসাবে কিছু লোক নিয়োগ হবে। প্রায় লক্ষাধিক দরখাস্ত পড়ে, তার মধ্যে ঝাড়াই-বাছাই করে ডিসেম্বরে ২২৫২ জনকে সিলেক্ট করল রিক্রুটমেন্ট

ভেরিফিকেশন হল, কিন্তু ডিসেম্বর মাস থেকে জুন মাস পর্যন্ত তাদের নিয়োগ হল না। তারা ডি.আর.এম. অফিসে মিছিল করে গেল,.........

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** পূর্ণেন্দুবাবু আপনার যা বক্তব্য সেটা কেন্দ্রের ব্যাপার, এটা রাজ্য সরকারের নয়। আপনাকে রাজ্য সরকারকে অনুরোধ করে এটা বলতে হবে।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** ৯১ জনকে নতুন করে নিয়োগ করল মে-জুন মাসে। এই তুঘলকীরাজের অবসান কি হবে না?

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী এবং পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, আপনারা জানেন ইচ্ছামতী, যমুনা, বিদ্যাধরীর সংস্কারের অভাবের জন্য গত বছর লক্ষ লক্ষ লোক বানভাসি হয়েছে, কোটি কোটি টাকার শস্য নষ্ট হয়েছে। আমাদের অর্থমন্ত্রী তিনি জানিয়েছিলেন ৭৯ কোটি টাকা হার্ডকো থেকে লোন নেওয়া হয়েছে যমুনা, ইচ্ছামতী, বিদ্যাধরীর সংস্কার এ বছর বৃষ্টির আগেই হবে। দেখা যাচ্ছে বৃষ্টি এসে গেছে, কিন্তু কোনও সংস্কার হয়নি যেখানে স্বরূপনগর থানার অন্তর্গত চারঘাটে টি.পি. গ্রামের কাছে যেখানে ইচ্ছামতী যমুনাতে এসে মিশেছে। স্বাভাবিক ভাবেই এ বছরও বনগাঁ, গাইঘাটা, হাবরা, অশোকনগর জলে ভাসবে। সেখানে শুধু তৃণমূল, বি.জে.পি., কংগ্রেসিরা ভাসবে না, সেখানে সমস্ত মানুষ ভাসবে, বাদ যাবে না বামফ্রন্টের সমর্থকরাও। সেখানে অবৈধ ইটভাটা, মাছের চাষ, পাটা, আন-অথোরাইজড অকুপেন্সদের পুলিশ দিয়ে যদি না তোলা যায় তাহলে সেখানে সংস্কার করা যাবে না। জেলার সভাধিপতি সেখানে গিয়ে ছিলেন কিন্তু কোনও ভাবেই সংস্কার হচ্ছে না। সামনেই আবার বর্ষা আসছে, এই কৃত্রিম বন্যার জন্য এই সরকার দায়ী হবে যদি আশু সংস্কার না করা যায়।

**শ্রী গনেশ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য বাদল ভট্টাচার্য ইচ্ছামতীর যমুনার সংস্কার সম্পর্কে এই সভার দৃষ্টি আকর্ষণ করলেন। আমি সভায় আমার বক্তব্য বলছি। টিপির থেকে ঘোলা পর্যন্ত ৮ কি.মি. জায়গায় নদী সংস্কারের কাজটা প্রায় শেষ হওয়ার দিকে। টিপি থেকে মোল্লারহাট পর্যন্ত এই কাজটা শুরু হয়েছে। কিন্তু স্থানীয় লোক, বিভিন্ন রাজনৈতিক দলের নানান স্বার্থ থাকার জন্য সেখানে মাটি ফেলায় একটু সমস্যা হচ্ছে। সেই সমস্যার জন্য কাজটা একটু দেরি হচ্ছে। কিছু মনে করবেন না। ঐ জায়গায় কারা আছে—মোল্লার ঐ জায়গায় কারা আছে তা আপনি জানেন। সুতরাং সেই কাজটা কিন্তু শুরু করেছি। বনগাঁ থেকে ঘোলা পর্যন্ত নদীতে যে সমস্ত বাঁধা ছিল সেগুলো আমরা দূর করে দিয়েছি। দু-একটা জায়গায় বিল্ডিং রয়েছে। সেখানে যারা বলছে এটা আমাদের জমি—সেইগুলো আমরা একটু দেখছি। তা বাদে

সব করা হয়েছে। কিন্তু বনগাঁয় যেখানে পুরনো কাঠের সেতুটা আছে সেই জায়গাটায় কিছু বাধা আছে, কচুরিপানা সেখানে জমে থাকছে। কারণ ঐ কাঠের ব্রিজটা গতবারে আমরা সরিয়ে দিয়েছিলাম। স্থানীয় লোকেরা তাদের নিজেদের ব্যবহারের জন্য জোর করে সেই ব্রিজ ব্যবহার করছে। সেখানে একটা অবস্টাকল হচ্ছে। টিপির থেকে তেতুঁলিয়া ব্রিজ পর্যন্ত অংশটা গতবারে সংস্কার করা হয়েছে। এছাড়া, বেড়িগোপালপুরে আমরা স্লুইস গেট-টা নতুন করে করার চেষ্টা করছি। আর, বনগাঁর দিকে যেতে মাঝখানে যে জায়গাটা নিচু ছিল সেখানেও একটা ডাবল ভেনটেড স্লুইস গেট-এর অর্ডার দিয়ে দিয়েছি। সেই কাজটা পরে শুরু হবে। বর্ষার মধ্যে এটা করা যাবে না। এদিকে হাবড়া-কুলটিগাং যেটা, যেটা দিয়ে অশোকনগর-হাবড়ার কিছুটা জল নিকাশ হয়, সেই জায়গায় যে ব্যারিয়ার করা ছিল সেগুলো আমরা সব দূর করে দিয়েছি। কেবল মূল খালটা আমরা কাটতে পারিনি। কারণ, এতবড় খাল বর্ষার আগে কাটা ঠিক হবে না বলে আমরা বর্ষার পরে এটা কাটব। আমি মনেকরি, যে সমস্ত পদক্ষেপ আমরা নিয়েছি সেই পদক্ষেপের জন্য ওখানকার লোকেরা অন্তত দুর্ভোগের হাত থেকে কিছুটা রেহাই পাবেন।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী রঞ্জিত কুন্ডু ঃ** (হাউসে অনুপস্থিত।)

**শ্রী নির্মল সিনহা ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা মগরাহাট কলকাতা থেকে খুব কাছেই এবং এখান থেকে প্রতিদিন হাজার হাজার মানুষকে কলকাতা আসতে হয় বিভিন্ন কাজে। কিন্তু এখানকার বে-সরকারি পরিবহন ব্যবস্থা একেবারে ভেঙ্গে পড়েছে। ৮৩-এ বাস ১০ বছর আগে থেকে উঠে গেছে। ৮৩-এ।১ চালু হতে পারেনি। এগুলো কলকাতা পরিবহন সংস্থার মধ্যে। আর, দক্ষিণ ২৪ পরগনা পরিবহন সংস্থার মধ্যে আছে ৯০ এবং ৯০-এ বাস। এই দুটোরই অবস্থা খুব খারাপ। ফলে সাধারণ মানুষ অত্যন্ত দুরাবস্থার মধ্যে পড়েছেন এবং দারুণভাবে বিক্ষোভ প্রকাশ করছেন। মাননীয় মন্ত্রী মহাশয় একটু সহৃদয় ও আন্তরিক হলে অনেক আগেই এই সমস্যার সমাধান করা যেত। এখনও সময় আছে। আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় এ বিষয়ে দৃষ্টি দেবেন। এখানে সরকারি এবং বে-সরকারি বাস রুট যাতে চালু হয় আমি তার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণের অনুরোধ করছি। বিষয়টা হচ্ছে, এর আগে কেন্দ্রীয় সরকারের যে কেন্দ্রীয় কমিটি আছে তার সাব-কমিটি আছে। কেন্দ্রীয় মন্ত্রী সভায়

সেখানে সিদ্ধান্ত হয়েছে যে ৬-টা রাষ্ট্রায়ত্ব সংস্থা বন্ধ করে দেবে। এর মধ্যে ৫-টা পশ্চিমবাংলাতে পড়ছে। এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। এর সঙ্গে হাজার হাজার শ্রমিকের রুটিরুজির প্রশ্ন জড়িত এবং আমাদের পশ্চিমবাংলার অর্থনৈতিক বিষয়ও জড়িত। এর সাথে সাথে কেন্দ্রীয় মন্ত্রী সভা আরেকটা বিষয়ে বিচার করছেন। সেটা হচ্ছে, টেলিকমকে তারা নিগম করে দেবেন বলছেন। টেলিফোনে যাঁরা কাজ করেন সেই সমস্ত কর্মচারীদের বিনা ভাড়ায় টেলিফোন দেবেন, সেই শর্তে টেলিফোন দপ্তরকে নিগম করবেন, কর্পোরেশন করবেন। অর্থাৎ বিষয়টা বে-সরকারিকরণের জায়গায় চলে যাচ্ছে। বে-সরকারিকরণ প্রক্রিয়া চলছে। এর মধ্যে দিয়ে তাঁরা পশ্চিমবঙ্গ-সহ সারা ভারতবর্ষের অর্থনৈতিক বুনিয়াদের ওপর ধাক্কা মারছেন। তাই আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে বলছি, অবিলম্বে এই কাজ তাঁরা বন্ধ করুন। রাজ্য সরকারের পক্ষ থেকে অবিলম্বে তীব্র প্রতিবাদ জানানো হোক। কর্মচারীরা এর বিরুদ্ধে ধর্মঘট ডাকছে, আন্দোলন করছে। এ জিনিস বন্ধ হওয়া দরকার। অবিলম্বে এর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া দরকার বলেই আমি রাজ্য সরকারকে অবিলম্বে এ বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের অনুরোধ জানাচ্ছি।

শ্রী সৌগত রায় ঃ (অনুপস্থিত।)

## ZERO HOUR

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা বিশেষ গুরুত্বপূর্ণ ব্যাপারের প্রতি। আমাদের খেজুরি থানার একাংশে রাজনৈতিক তান্ডব চলছে। বিগত ৩/৪ মাস ধরেই এই জিনিস চলছে। গত রবিবার, ২৫.০৬.২০০০ তারিখে ওখানে তৃণমূল এবং বামফ্রন্টের, বিশেষ করে সি.পি.এম.-এর কিছু লোকের মধ্যে খন্ড যুদ্ধ হয়েছে। ফলে ওখানে দোকান-পাট লুঠ হয়েছে, বাড়ি-ঘর আগুনে পুড়েছে। ওখানে বহু আগ্নেয় অস্ত্র জমা হয়েছে। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যত তাড়াতাড়ি সম্ভব পুলিশ মন্ত্রী ওখানে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। ওখানে যে আগ্নেয় অস্ত্র এবং হাত বোমা জমা হয়েছে সেগুলো অবিলম্বে উদ্ধার করে বাজেয়াপ্ত করার ব্যবস্থা করুন এবং ওখানে শান্তি-শৃঙ্খলা ফিরিয়ে আনার ব্যবস্থা করুন।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আপনার মাধ্যমে আমি পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষা দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। শিক্ষা দপ্তর ইতিমধ্যে কিছু বিদ্যালয়কে ৮ম শ্রেণী থেকে ১০ম শ্রেণীতে এবং ১০ম শ্রেণী থেকে ১২শ শ্রেণীতে আপগ্রেডেশনের সিদ্ধান্ত নিয়েছে। কিন্ত সে ব্যাপারের চিঠি ডিপার্টমেন্ট থেকে যেতে এত

দোর হচ্ছে যে স্কুলগুলি সমস্যায় পড়ছে। ৮ ক্লাশ থেকে যে সব স্কুলকে ১০ ক্লাশ করা হয়েছে সেসব স্কুলে নবম শ্রেণীতে ভর্তির ক্ষেত্রে সমস্যার সৃষ্টি হয়েছে। তা ছাড়া আগামী কয়েক দিনের মধ্যেই মাধ্যমিকের রেজাল্ট বেরবে, এই চিঠি এখনই না গেলে ১১ ক্লাশেও ভর্তির সমস্যা দেখা দেব। তাই ডিপার্টমেন্টের সঙ্গে যোগাযোগ করে যে স্কুলগুলির আপগ্রেডেশন স্যাংশন হয়েছে তাদের সেই অনুমোদনের কপি পৌঁছে দেওয়ার ব্যবস্থা করা হোক এবং ছেলে-মেয়েরা যাতে অনায়াসে স্কুলে ভর্তি হতে পারে তার ব্যবস্থা করা হোক।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঠিক যেভাবে বোম্বাইতে বাঙালি জরি শিল্পীদের বাংলাদেশি আখ্যা দিয়ে তাড়াবার ব্যবস্থা হয়েছিল, তাদের ওপর অত্যাচার করা হয়েছিল, সেইভাবে দিল্লি পুলিশ দিল্লিতে জরি শিল্পে কর্মরত বাঙালিদের ওপর অত্যাচার চালাচ্ছে। মধ্য রাতে থানায় ধরে নিয়ে গিয়ে মারধোর করছে। দিল্লির সরকার এবং বি.জে.পি. সরকারের এটা জানা উচিত ভারতবর্ষ ধর্ম নিরপেক্ষ দেশ। ভারতবর্ষ সমস্ত ধর্মের সমস্ত মানুষের দেশ। আমাদের পশ্চিমবাংলার জরি শিল্পীরা দিল্লিতে কাজ করতে গিয়েছে। তাদের ওপর অমানুষিক, বর্বরোচিত অত্যাচার হচ্ছে। ইতিপূর্বে বোম্বাই-র ঘটনার প্রতিবাদ আমাদের উলুবেড়িয়ার জরি শিল্পীদের পরিবারের লোকজন যেভাবে কুরলা এক্সপ্রেস থামিয়ে দিয়ে জানিয়েছিল, ঠিক সেই ভাবে দিল্লি—হাওড়া রাজধানী এক্সপ্রেস থামিয়ে জানাবে। আমি কেন্দ্রের সাম্প্রদায়িক সরকারের এই কাজকর্মের প্রতিবাদ জানাচ্ছি। আপনার মাধ্যমে আমি বিষয়টির প্রতি পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে এবং মুখ্যমন্ত্রীকে দিল্লির সরকারের কাছে প্রতিবাদ জানাতে অনুরোধ করছি। তাঁরা দিল্লির সরকারকে বলুন অবিলম্বে জরি শিল্পীদের ওপর অত্যাচার বন্ধ করা হোক।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকার গ্রামোন্নয়নের কাজ প্রায় বন্ধ করে দেবার ব্যবস্থা করেছেন। সম্প্রতি আমাদের রাজ্যে আই.সি.ডি.এস. প্রকল্প বন্ধ করে দিয়েছে। এ ব্যাপারে রাজ্য সরকার উদ্যোগ নিয়ে যাতে আমাদের রাজ্যে যেসব আই.সি.ডি.এস. প্রকল্প বন্ধ হয়েছে তা যাতে পুনরায় চালু করা যায় তার জন্য প্রচেষ্টা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রবীন দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আইন হাতে নিয়ে এইসব তৃণমূলী এবং বি.জে.পি.-রা হাত কাটবে, মাথা কাটবে, দা-বটি দিয়ে কাটবে এইসব চালাচ্ছে।

এইভাবে তারা রাজ্যের আইন-শৃঙ্খলা বিপন্ন করার চেষ্টা করছে। গতকাল—কাগজে বেরিয়েছে—কেন্দ্রীয় মন্ত্রী পুলিশকে থ্রেট করছে, থানা থেকে একজন আসামীকে তুলে নিয়ে চলে আসছে এবং থ্রেট করছে দেখে নেব। ওরা নাকি আসবে। কিন্তু সেগুড়ে বালি। আমার প্রশ্ন, একজন কেন্দ্রীয় মন্ত্রী আইন হাতে তুলে নিতে পার কিনা, পুলিশকে থ্রেট করতে পারে কি না? সংসদীয় গণতন্ত্রের বিপরীত কথা বলছে, জন-প্রতিনিধিদের নিয়ে আক্রমণ চালাচ্ছে, বিভিন্ন জায়গায় হামলা চালাচ্ছে, সন্ত্রাসের হুমকি দিচ্ছে। এইসবের বিরুদ্ধে আইন-গত ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রীমতী কণিকা গাঙ্গুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। সারা ভারতবর্ষের রাজনীতিতে মানুষের নিরাপত্তা, ভারতবর্ষের নাগরিকদের নিরাপত্তা বামফ্রন্ট ছাড়া আর অন্য কেউ যে দিতে পারেনি তা আবার প্রমাণিত হল। গত ২৩ তারিখে দিল্লির বস্তি থেকে বাঙালি খেদাও অভিযান শুরু হয়েছে। এ সম্বন্ধে আমার আগের বক্তা বলেছেন। এই নারকীয় ঘটনায় আমি মনে করি, আমরা যারা ভারতবাসী এই ভারতবর্ষে যে কোনও স্থানে শান্তিতে থাকার অধিকার আমাদের আছে। প্রতিদিন হাওড়া স্টেশনে সারা ভারতবর্ষের মানুষ তাদের রুজি-রোজগারের জন্য পশ্চিমবাংলায় আসছে। কিন্তু দিল্লিতে কংগ্রেস পরিচালিত রাজ্য সরকার এবং বি.জে.পি., তৃণমূল জোট সরকার যারা কেন্দ্রে রয়েছে সেখান থেকে বাঙালি খেদাও অভিযান হচ্ছে আর চুপ করে বসে আছে কংগ্রেস আর তৃণমূল। আমি তাই এই সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং নিন্দা প্রস্তাব করতে চাই, এর বিরুদ্ধে আমাদের দিল্লির সরকারের কাছে এবং কেন্দ্রীয় সরকারের কাছে এই বিষয়টি উত্থাপন করে অবিলম্বে এই গুন্ডামি বন্ধ করার দাবি জানাচ্ছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় যত্রতত্র ইট ভাটা গড়ে উঠেছে। এর ফলে চাষের জমির ক্ষতি হচ্ছে, চাষবাসের ক্ষতি হচ্ছে, চাষের পরিবেশ নষ্ট হচ্ছে। ইট-ভাটার মালিকরা উৎকোচ দিয়ে সাধারণ মানুষের জমি নিয়ে সেখানে ইট-ভাটা তৈরি করছে। সরকারের তরফ থেকে সাবধান না হলে চাষীরা জমি হারাবে এবং চাষের ক্ষতি হবে, চাষের পরিবেশ নষ্ট হবে। গ্রাম বাংলার মানুষ ক্ষতিগ্রস্ত হবে। আমি তাই বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এ বিষয়ে যথাযথ ব্যবস্থা নেন।

**শ্রী অশোককুমার দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখতে পাচ্ছি, বিভিন্ন হাসপাতালে অনেক রোগী, এমন কি মুমূর্ষু রোগী ভর্তি হতে পারছে না। আমি এই ব্যাপারে মন্ত্রীর সঙ্গে কথা বলেছি এবং হাউসেও জানিয়েছিলাম, কিন্তু যে অবস্থা ছিল সেই অবস্থাই রয়ে গেছে,

কোনও পরিবর্তন হয় নি। দুই দিন আগে আমি আমার এলাকার একজনকে নিয়ে রাত্রিবেলা ভর্তি করার জন্য গিয়েছিলাম। রোগীটার এমনই অবস্থা যে তখনই বোধ হয় মারা যাবে। কিন্তু ডাক্তার লিখে দিল, রিগ্রেট, নো বেড।

স্বাভাবকি ভাবেই যাতায়াতের পথে রাস্তাতেই রোগী মারা যেতে পারে। ডাক্তাররা সেসব কথা চিন্তাও করেন না। সরকারি হাসপাতাল যেগুলি রয়েছে সবই একই অবস্থা সেটা মন্ত্রী মহাশয়রা থেকে আরম্ভ করে এখানকার সব মাননীয় সদস্যই জানেন। আমার দাবি, বিভিন্ন হাসপাতালে শয্যা সংখ্যা বাড়ানো হোক যাতে গ্রামের মানুষরা চিকিৎসার সুযোগ পেতে পারেন। স্যার, কিছু ডাক্তার আছেন যারা ইচ্ছা করেই হাসপাতালে রোগী ভর্তি না করে তাদের নার্সিং হোমে পাঠিয়ে দেওয়ার চেষ্টা করেন। গ্রামের মানুষের তো অর্থের সেই সংস্থান নেই কাজেই তাদের হাসপাতাল ছাড়া গত্যন্তর নেই। এই অবস্থায় অবিলম্বে হাসপাতালে শয্যা সংখ্যা বাড়ানোর জন্য সরকারকে পদক্ষেপ গ্রহণ করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** স্যার, একটি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে রাজ্য সরকারের এবং রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনার মনে আছে যে আমরা এই হাউসে সর্বসম্মত ভাবে প্রস্তাব গ্রহণ করেছিলাম এই মর্মে যে নেতাজীর মৃত্যু রহস্য উদ্ঘাটনের জন্য একটি কমিশন গঠন করা হোক। অতীতে এ নিয়ে দু বার কমিশন গঠিত হয়েছিল। আবার এ ব্যাপারে আমরা এই বিধানসভা থেকে সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানোর পর তৃতীয়বারের জন্য বিচারপতি মনোজ মুখার্জিকে নিয়ে নেতাজীর মৃত্যু রহস্য উদ্ঘাটনের জন্য একটি কমিশন গঠিত হয়। গত কয়েক মাস ধরে সেই কমিশনের কাজ চলছে। কিন্তু স্যার, দুঃখের সঙ্গে কাগজে দেখলাম যে রাজ্য সরকারও যেমন কেন্দ্রীয় সরকারও তেমন এই কমিশনকে কোনও প্রকার নথিপত্র, কাগজপত্র, তথ্য দিয়ে সাহায্য করছেন না। পরে খবর নিয়ে জেনেছি রাজ্য সরকার ইতি মধ্যে কিছু কাগজপত্র কমিশনের কাছে পাঠিয়েছেন কিন্তু কেন্দ্রের যে বাজপেয়ীর সরকার সেই সরকার এই কমিশনকে কোনও কাগজপত্র, নথিপত্র দিয়ে সাহায্য করছেন না। তারা কাগজপত্র এবং নথিপত্র না দেওয়ার জন্য কমিশনের কাজও এগুচ্ছে না। শম্বুক গতিতে সেই কমিশনের কাজ চলছে। এ ব্যাপারে তাই আমি মাননীয় পরিষদীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলব, রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে জোরদার ভাবে তদ্বির করা হোক যাতে কেন্দ্রীয় সরকার এই কমিশনকে প্রয়োজনীয় কাগজপত্র দিয়ে সাহায্য করেন। স্যার, এটা আমাদের কাছে অত্যন্ত শ্লাঘার বিষয় যে এই বিধানসভা থেকে আমরা প্রস্তাব গ্রহণ করার পর এবং কমিশন গঠিত হওয়ার পরও তার কাজ এগুচ্ছে না। এ ব্যাপারে রাজ্য

সরকারকে দৃষ্টি দেওয়ার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় কৃষি ও মাননীয় সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, এবারে অতি বৃষ্টির ফলে—প্রায় প্রতিদিনই বৃষ্টি হওয়ার ফলে বোরো ধান খুবই ক্ষতিগ্রস্ত হয়েছে। তার ফলে বোরো চাষীরাও প্রচন্ড ক্ষতিগ্রস্ত হয়েছেন। এই অবস্থায় আমার অনুরোধ, চাষের বীজ মিনিকিট হিসাবে কৃষি দপ্তর থেকে বিলি করার ব্যবস্থা করা হোক এবং সমবায় দপ্তর থেকে চাষীদের অতিরিক্ত ঋণ দেওয়ার ব্যবস্থা করা হোক ও বকেয়া ঋণের সুদ মকুব করা হোক।

**শ্রী নির্মল দাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় মন্ত্রী গণেশ মন্ডল মহাশয় আছেন, তিনি জানেন, আমাদের ওখানে এক দিনে অর্থাৎ ২৪ ঘন্টাতে ২৯৪ মিলিমিটার বৃষ্টি হওয়ার ফলে ৬টি বাঁধ ভেঙ্গে গিয়েছে। আমরা আতঙ্কিত হয়ে আছি পরবর্তীকালে কি অবস্থা হবে সে কথা চিন্তা করে। ন্যাবার্ড থেকে যে টাকা সরকার ঋণ হিসাবে নিয়েছেন আলিপুরদুয়ার ডিভিসনে তার সব টাকা দেওয়া হয়নি, মাত্র ৭০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়, তিনি আমাদের ওখানে বিভিন্ন জায়গা সফর করেছেন—শিকারি বাঁধ, উত্তর ও দক্ষিণ পাটকাপাড়া, টোটোপাড়া, ইঁটভাটা, ডাঙ্গারটারি সর্বত্রই প্রচন্ড ভাঙ্গন। কালজানি, রায়ডাক, তোর্সা নদীতে ভাঙ্গন চলছে। আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি, অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক। রাজ্য সরকার যে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন করেছেন সেখানে উক্ত পর্যদের ভাইস-চেয়ারম্যান শ্রী দীনেশ ডাকুয়া মহাশয় বন্যা নিয়ন্ত্রণে মাস্টার প্ল্যানের কথা বলেছেন। কিন্তু ৩৩ কোটি টাকা দিয়ে উত্তরবঙ্গে বন্যা নিয়ন্ত্রণে মাস্টার প্ল্যান কিভাবে হবে জানি না। একটি মাত্র ইস্যু—উত্তরবঙ্গের ৬টি জেলার বন্যা নিয়ন্ত্রণ—এই প্রগ্রাম নিয়ে ব্যবস্থা করা হোক। উত্তরবঙ্গের ৬টি জেলার বন্যা নিয়ন্ত্রণে মাস্টার প্ল্যানে ২০০ কোটি টাকা প্রয়োজন। এই কাজটা প্রযুক্তিবিদদের নিয়ে আপনার ডিপার্টমেন্ট করুক। এক্ষেত্রে কি ব্যবস্থা নিচ্ছেন সেটা গণেশবাবু যদি এ[illegible] জানান বাধিত হব।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী সৌগত রায়** ঃ মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, একটি গুরত্বপূর্ণ বিষয়ের প্রতি [illegible] দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রের বি.জে.পি.-র এন.ডি.এ. সরকার, তাঁরা রেকলেসলি [illegible] নেমেছেন। প্রথম পর্যায়ে তারা পশ্চিমবঙ্গের ৫টি কারখানা—রি-হ্যাবিলিটেশন [illegible] কর্পোরেশন, আর.আই.সি., দূর্গাপুরের এম.এ.এম.সি. বন্ধ করে দেবার সিদ্ধান্ত নি[illegible] দ্বিতীয় পর্যায়ে লাভজনক পাবলিক সেক্টর আন্ডারটেকিং কোম্পানিগুলোতে

ডিস-ইনভেস্টমেন্ট করবেন আপটু হান্ড্রেড পারসেন্ট। তার মধ্যে রয়েছে ইন্ডিয়ান পেট্রো কেমিক্যালস লিমিটেড, একটি লাভজনক পাবলিক আন্ডার্টেকিং কোম্পানি। শুধুমাত্র আম্বানীদের সুবিধা দেবার জন্য এটা করা হচ্ছে। এছাড়া স্টেট ট্রেডিং কর্পোরেশন-সহ অনেকগুলোতে পাবলিক সেক্টর আন্ডারটেকিংয়ে ডিস-ইনভেস্টমেন্ট করবার কথা বলা হচ্ছে। এয়ারপোর্ট, এয়ার-ইন্ডিয়া, ইন্ডিয়ান এয়ারলাইনস, সেগুলো বিক্রি করবার কথা বলা হচ্ছে। এইভাবে পাবলিক সেক্টর কোম্পানিগুলোকে যদি বিক্রি করে দেওয়া হয় তাহলে দেশের আর্থিক মেরুদন্ড বলতে কিছু থাকবে না। তাই এই রেকলেস ডিস-ইনভেস্টমেন্ট, লিবারালাইজেশন, গ্লোবালাইজেশনের—পরে আমি এর উপর প্রস্তাব আনব—তীব্র বিরোধিতা করছি। আজকে আমেরিকার চাপে কিছু কিছু শিল্পপতিকে সুবিধা দেবার জন্য দেশের লাভজনক সংস্থাগুলোকে বিক্রি করে দেওয়া হচ্ছে, গ্লোবালাইজেশনের নামে বিক্রি করে দেবার চেষ্টা চলছে। নেহেরু দেশের যে সম্পদ তৈরি করে গিয়েছিলেন তার ধ্বংসের বিরুদ্ধে সমস্ত শুভ বুদ্ধি সম্পন্ন মানুষের রুখে দাঁড়ানো উচিত। বি.জে.পি.-র পার্টনার হিসাবে এখানে তৃণমূলের সদস্য যারা রয়েছেন তাদের এই রেকলেস ডিস-ইনভেস্টমেন্টের বিরুদ্ধে, পশ্চিমবঙ্গে পাবলিক সেক্টর আন্ডারটেকিংগুলোকে বন্ধ করে দেবার বিরুদ্ধে সোচ্চার হওয়া উচিত। এটা কোনও দলের নীতি হতে পারে না; দেশকে দুর্বল করে দিয়ে বিদেশি পুঁজিপতিদের সন্তুষ্ট করব—এটা হতে পারে না। এর তীব্র বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৯৯ সালের বিধ্বংসী বন্যায় মুর্শিদাবাদ জেলার কান্দী মহকুমার খড়গ্রামে ব্লকের ১১টি গ্রাম পঞ্চায়েত এলাকা প্লাবিত হয়েছিল। বন্যার অন্যতম কারণ ছিল, সেখানকার নদীর সেচ বাঁধগুলো ভেঙ্গে জল ঢুকে যাওয়া। দুঃখের বিষয়, এখনও পর্যন্ত ঐ বাঁধগুলো বাঁধবার উদ্যোগ নেওয়া হয়নি। কান্দী সাব-ডিভিসনে এস.ডি.ও. জোনে যেসব নদী বাঁধগুলো পড়ে সেই বাঁধগুলো এখনও পর্যন্ত বাঁধা হয়নি। মানুষ সাংঘাতিক দুঃখ-দুর্দশার মধ্যে পড়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যাতে দ্রুত বাঁধগুলি মেরামত করা যায় তার ব্যবস্থা তিনি যেন করেন। কেন কাজ হচ্ছে না বুঝতে পারছি না। টাকা বরাদ্দ হচ্ছে অথচ কাজ হচ্ছে না। এই বিষয়টা ভাল করে দেখার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব।

**श्री रामजनम माँझी :** आदरणीय डिपुटी स्पीकर मर, मै आपके माध्यम से पुलिस मंत्री का ध्यान आकर्षित कराना चाहता हूं। ९ तारिख को दक्षिण-पूर्व रेलवे के उलवेड़िया डाउन लोकल मे ५० हजार रुपये एवं करीव ८ लाख रुपये के अन्य मामान लुट लिया गया। स्मगलर, डकैत आज भी घुम रहे है। उलवेड़िया लोकल में जो छिनताई

हुआ और डकैती हुआ उसका संतरागाछी आर०पी०एफ० मे डायरी किया गया लाँकल पुलिस में डायरी किया गया। लेकिन आंज तक उस ट्रेन डकैती के किसीभी डकैत को नहीं पकड़ा जा सका है। वल्कि कभी-कभी साधारण पब्लिक को ही हारासमेन्ट किया जाता है। आज पुलिस से लोगों का विशवास उठ गया है। डायरी करने के बाद भी पुलिस कोई एकसन नहीं लेती है। हाउसमें मै पुलिस मंत्री से दरख्वास्त करना चाहता हूं कि जल्द-से-जल्द, छिनताई, डकैती रोकने की व्यवस्था किया जाय। सर, मैं जानना चाहता हूं कि पुलिस मंत्री यदि एकसन नहीं लेते है, तो जल्द-से-जल्द हाउस में इस्तिफा दे।

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** স্যার আপনার মাধ্যমে আমি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দিনের পর দিন যে বাসগুলি রাস্তার উপর দিয়ে চলছিল সেই বাস হঠাৎ বন্ধ করে দেওয়া হচ্ছে। ডিপার্টমেন্ট বারে বারে রিপোর্ট দেওয়া সত্ত্বেও বাস চালু করার কোনও ব্যবস্থা করা হচ্ছে না। আমার বারবনী বিধানসভা কেন্দ্রের অন্তর্গত পারুলবেড়িয়া টু আসানসোল ভায়া গৌরাংডি পানুড়িয়া, এই বাস রুটের মিডিলে হাই স্কুল, গার্লস অ্যান্ড বয়েজ স্কুল আছে। এই রাস্তার মিডিল পয়েন্টে ফাঁকা মাঠ, রাস্তা থেকে গ্রামের দূরত্ব অনেক বেশি। আপনারা তো দেশের অবস্থা জানেন। এই জায়গায় যদি এই বাসগুলো না চলে বাচ্ছা ছেলে-মেয়েদের স্কুলে আসা বন্ধ হয়ে যাবে। গ্রামে গঞ্জের মানুষ হাটেবাজারে আসতে পারবে না। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই ইমিডিয়েটলি যাতে বাসগুলি চালু করা যায় সেটা যেন উনি ডিপার্টমেন্টালি দেখেন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা সংবাদপত্রে দেখেছি যে কেন্দ্রীয় সরকারের ক্যাবিনেট কমিটি পশ্চিমবঙ্গের ৫টি রাষ্ট্রায়ত্ব শিল্প বন্ধ করবার সিদ্ধান্ত করেছে। তারপর আমরা দেখেছি আমাদের রাজ্যের নেত্রী রেলমন্ত্রী শ্রীমতী মমতা ব্যানার্জি তার বিরুদ্ধে তীব্র প্রতিবাদ করেছেন এবং প্রতিবাদ করে দেশের প্রধানমন্ত্রীকে চিঠি পাঠিয়েছেন। ফলে সেই সিদ্ধান্ত বদল করতে হয়েছে। এখানে যাঁরা চিৎকার করছেন তাঁরা জানেন এর আগে টায়ার কর্পোরেশন বন্ধ করে দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছিল, পরবর্তীকালে আমাদের নেত্রী মমতা ব্যানার্জির প্রতিবাদে সেই টায়ার কর্পোরেশন বন্ধ হবে না বলে সিদ্ধান্ত গ্রহণ করেছে।

ন্যাশনাল ইনস্ট্রুমেন্ট বন্ধের সিদ্ধান্ত হয়েছিল এবং বি.ও.জি.এল. বন্ধের সিদ্ধান্ত হয়েছিল। কিন্তু মমতা বন্দ্যোপাধ্যায়ের হস্তক্ষেপে ওগুলো বন্ধ হবে না বলে সিদ্ধান্ত হয়েছে। কিন্তু আমি অবাক হয়ে গেলাম, সৌগত রায় মহাশয় ঐসব সিদ্ধান্তগুলোর কথা বললেন। ডঃ মনমোহন সিং উদার অর্থনীতির প্রবক্তা। তাঁরই উদ্যোগে শুরু হয়েছিল

এই অর্থনীতি। তার ফলেই আজকে ভারতবর্ষের বুকে এই উদারিকরণ চলছে। কিন্তু হঠাৎ আজকে সৌগত রায় এই ধরনের ব্যবস্থার কথা বললেন। 'তুমি মহারাজ সাধু হলে আজ, আমি আজ চোর বটে'। এই ব্যবস্থার বিরুদ্ধে যে কথা বললেন, সৌগতবাবুর এই কথা বলা উচিত নয়। দেশে আজকে যে উদারিকরণ চলছে, সেটা শুরু হয়েছিল মনমোহন সিং এর আমলে। রাষ্ট্রায়ত্ব সংস্থাগুলোর মধ্যে যেগুলোকে বাঁচানো সম্ভব এবং যেগুলো লাভজনক সংস্থা আছে, সেগুলোকে যদি প্রাইভেটাইজ করার উদ্যোগ নেওয়া হয়, তাহলে আমাদের দলের পক্ষ থেকে আমাদের নেত্রী বাধা দেবেন। আমাদের নেত্রী ই.সি.এল. বন্ধের সময়ে, ৭২টি কয়লাখনি বন্ধের যে সিদ্ধান্ত হয়েছিল, তার বিরুদ্ধে প্রতিবাদ করেছিলেন। আজকে যারা চিৎকার করছেন তাঁদের কাছে জানতে চাই, রাজ্য সরকার স্টেট ট্রান্সপোর্টের বিভিন্ন অংশ প্রাইভেটাইজ করেছেন, ক্যালকাটা কর্পোরেশনের বিভিন্ন কাজ প্রাইভেটাইজ করেছেন, আপনাদের মুখে এইসব কথা শোভা পায় না। আপনারা চিৎকার করবেন না। তৃণমূল নেত্রী মমতা বন্দ্যোপাধ্যায়, তাঁর সাহস আছে। তিনি বন্ধ করেছেন। তিনি প্রয়োজনে লড়াই করবেন।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় রেলমন্ত্রী তথা রেলমন্ত্রীর এই রাজ্যের সোল এজেন্ট শোভনদেব চট্টোপাধ্যায়, তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা মাস কয়েক আগে দিল্লিতে গিয়েছিলাম অনেক দাবি দাওয়া নিয়ে। রেলমন্ত্রীর কাছে আমরা দাবি করেছিলাম, আমাদের ছোট্ট একটা দাবি ছিল। এখানে রাজ্য বিধানসভার যখন অধিবেশন চলে তখন রেলওয়ে বুকিং কাউন্টার চালু করেন। কিন্তু অন্য সময়ে যখন অধিবেশন থাকে না তখন সদস্যদের মিটিং ইত্যাদি নানা কাজে যখন আসতে হয় তখন অসুবিধা হয়। তিনি কথা দিয়েছিলেন, অবিলম্বে বিধানসভায় রেলওয়ে বুকিং কাউন্টার হবে। অনেক দিন তো চলে গেল। তিনি সময় দিয়েছিলেন ৩০ তারিখ। আমি তাই আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি এবং সোল এজেন্টকে বলছি, যদি সম্ভব হয় আজই চলে যান। আজই কথাটা বলুন, প্রতিশ্রুতিটা তিনি যেন রক্ষা করেন।

**Shrimati Shanta Chhetri** : Hon'ble Deputy Speaker, Sir, I would like to draw the attention to the Hon'ble Education Minister for Higher Education that the authority of R.K.B.T. College, Darjeeling has taken a decision on principle to reduce the intake capacity for admission to B.Ed Course in the college from 200 to 60 which is most unfortunate as it is against the interest of the Hill people. I strongly protest to such

steps which is anti Hill people.

Therefore, I would like to request the Hon'ble Minister-in-charge to reconsider the decision and in no case the intake capacity for admission to B.Ed. course in the college be reduced from 200 even by a single seat in the interest of candidates from hill areas of Darjeeling.

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে আমাদের পি.ডব্লু.ডি. (রোডস)এর যিনি মিনিস্টার তাঁর দৃষ্টি আকর্ষণ করছি যে, মালদহ জেলায় প্রবল বৃষ্টির ফলে উত্তর মালদহ সম্পূর্ণভাবে বিচ্ছিন্ন হয়ে পড়েছে। মালদহ জেলায় প্রায় কয়েক কোটি টাকার আম এখন গাছে আছে।

[1-20 — 3-00 p.m.(Including Adjournment)]

এখনও পর্যন্ত যে গাছগুলো আছে সেই গাছগুলোর থেকে আম পড়ে যাচ্ছে। সুতরাং ওই সমস্ত আমগুলোকে নিয়ে আসার দরকার। নর্থ মালদার ওই সমস্ত আম শহরে আনা যাচ্ছে না। মানুষের প্রচুর ক্ষতি হচ্ছে। পি.ডব্লু.ডি. (রোডস) এবং মাননীয় কৃষি বিপনন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, বৃষ্টির শুরুতেই রাস্তাঘাটের এই বেহাল অবস্থা। সুতরাং অবিলম্বে ইমার্জেন্সি হিসাবে ওইসব রাস্তা সারানোর ব্যবস্থা করতে হবে। এই প্রসঙ্গে কৃষি বিপনন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, মালদার আম যেভাবে নষ্ট হয়ে যাচ্ছে এবং মালদার মানুষ যেভাবে আমের দাম পাচ্ছে না তাতে তাঁর হস্তক্ষেপ দাবি করছি। মালদার থেকে প্রচুর বাংলাদেশে আম যেত। বৃষ্টির জন্য ওই আম নষ্ট হয়ে যাচ্ছে এবং বাংলাদেশ ওই আম নিতে রাজি হচ্ছে না। এক নম্বর আমের যা রেট তার কস্টিংয়ে পোষাচ্ছে না। এর ফলে এই শ্রেণীর মানুষের প্রচুর আর্থিক সঙ্কট দেখা দিয়েছে। এই ব্যাপারে মন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার পার্সোন্যাল এক্সপ্ল্যানেশন যে, মাননীয় সদস্য যেটা বললেন সঠিক ভাবেই বলেছেন। আমি যখন দিল্লিতে গিয়েছিলাম তখন এই প্রসঙ্গ নিয়ে উত্থাপন করেছিলাম যে আমাদের বিধানসভাতে একটা রেলওয়ে কাউন্টার খোলা হোক। এর পরে বিধানসভার পক্ষ থেকেও চিঠি যায়। তখন রেল কর্তৃপক্ষ বিষয়টা দেখেন এবং স্পিকার সাহেবের সঙ্গে কথাবার্তাও হয়েছে। কিছু কিছু অ্যাডমিনিস্ট্রেটিভ প্রবলেম আছে। জয়ন্তবাবু যেটা বললেন নিশ্চয় রেলমন্ত্রীর কাছে সেটা জানাব এবং দ্রুত যাতে এর ব্যবস্থা হয় তার চেষ্টা করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বিরতি, আবার আমরা বেলা ৩টের সময়ে মিলিত

হব।

**(At this stage the House was adjourn till 3.00 p.m.)**

[3-00 — 3-10 p.m.(After Adjournment)]

## DISCUSSION ON VOTING ON DEMAND FOR GRANTS

### Demand Nos 18 & 19

The Printed Budget Speech on Demand Nos 18 & 19 were laid on the Table on 28/03/2000.

### DEMAND NO 18

**Mr. Speaker :** There are 15 cut motions to Demand No 18. All the cut motions are in order and taken as moved.

**Shri Ajoy De :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Rs. 1/-.

Shri Nirmal Ghosh (2)
Shri Saugata Roy (3-4)
Shri Sudhir Bhattacharjee (5-11)
Shri Kamal Mukherjee (12-14)
Shri Pankaj Banerjee (15).

} Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

### DEMAND NO 19

**Mr. Speaker :** There are 21 cut motions to Demand No 19. All the cut motions are in order and taken as moved.

Shri Gyan Singh Sohanpal (1)
Shri Saugata Roy (2)
Shri Pankaj Banerjee (3)
Shri Ajoy De (4)
Shri Sudhir Bhattacharjee (5-16)
Shri Kamal Mukherjee (17-21).

} Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী সৌগত রায় ঃ** মিঃ স্পিকার স্যার, আমি মুখ্যমন্ত্রীর অধীনে যে হোম (পি অ্যান্ড এ আর) ডিপার্টমেন্ট রয়েছে তার ডিমান্ড নম্বর ১৮ এবং ১৯ এর উপর আমি বলছি। আমি আপনার এই বাজেট বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের আনা কাট মোশনগুলিকে সমর্থন করছি। আপনারা দেখেছেন, ২টি হেডে সেক্রেটারিয়েট এবং ডিস্ট্রিক্টে এই দুটো হেডে ৭৩ এবং ৬৪ কোটি টাকা, মোট ১৩৭ কোটি টাকা মুখ্যমন্ত্রী এনেছেন। এটা গতবারের বাজেটের চেয়ে ১৫ কোটি টাকা বেশি। কিন্তু ১৫ কোটি টাকার সবটাই আবার প্ল্যান্ড বাজেটের অংশে নেই। এটা এই যে মুখ্যমন্ত্রীর ১৩৭ কোটি টাকার বাজেট সবটাই নন প্ল্যারে বাজেট। তার মানে মাহিনা দিতে এবং অন্যান্য অ্যালাউন্সেস এবং মেইনটেনান্স খাতে এই টাকাটা চলে যায়। এখানে এই বাজেটের বিরোধিতা করতে গেলে কিন্তু মুখ্যমন্ত্রীর খুব সমালোচনা করা উচিত। এক্ষেত্রে একটা অসুবিধা আছে। এখন ওঁর যা বয়স ২৩ বছর মুখ্যমন্ত্রী আছেন, তাতে খুব তীব্র ভাষা ব্যবহার করতে সংকোচ হচ্ছে। তা সত্ত্বেও আমি মোলায়েম করে বলছি। মুখ্যমন্ত্রী রাজ্যে প্রশাসনকে স্থবির করে রেখেছেন। এবং ২৩ বছর ধরে আমাদের রাজ্যে প্রশাসন ব্যবস্থার স্থবিরতার ফলে এটা মুখ্যমন্ত্রীর স্টেট অফ মাইন্ডকে যেমন প্রতিফলিত করে তেমনি রাজ্যে প্রশাসনকে এটা প্রতিফলন করে। কেন, এটা আমি বলছি। স্যার, আপনি জানেন, গত কয়েক বছরে সারা পৃথিবীতে একটা নূতন বিপ্লব হয়ে গেছে। যাকে আমরা বলি ইনফর্মেশন টেকনোলজি বিপ্লব বা সংবাদ প্রযুক্তি বিপ্লব। এবং পুরনো যে ধ্যান ধারণা ছিল আমাদের প্রশাসন সম্পর্কে সেইগুলি পুরো পাল্টে গিয়েছে। আগে প্রশাসনে ব্রিটিশ যে নিয়ম করে গিয়েছিল একটা ফাইল-এ কোনও সিদ্ধান্ত নিতে গেলে একটা ফাইল যাবে তলা থেকে অর্থাৎ এল.ডি.সি. থেকে উঠবে, সেটা ডিসিসন এর জন্য ডেপুটি সেক্রেটারি, সেক্রেটারি হয়ে মন্ত্রী পর্যন্ত যাবে। এটা সাধারণ লোকের অভিযোগ—ফাইল একটা টেবিল থেকে আর একটা টেবিলে যে যায়, এটা বেয়ারার না নিয়ে গেলে যায় না। এটা হচ্ছে সরকারি অফিসের নিয়ম। সাধারণ মানুষ আর একটা অভিযোগও করেন, এর জন্য আবার উৎকোচ দিতে হয়। গত ২৩ বছরে এটার কোনও পরিবর্তন হয়নি। অথচ সুযোগ ছিল। এই পশ্চিমবাংলায় যে ইনফর্মেশন টেকনোলজি ভারতবর্ষের রয়েছে তা দিয়ে ফাইলের ব্যাপারটা অনেকটা কমিয়ে দেওয়া যেত। যদি আমরাই গভর্নেন্স অর্থাৎ ইলেক্ট্রনিক গভর্নেন্স ব্যবহার করতে পারতাম। যদি আমরা এটা করতে পারতাম তবে সেক্রেটারিয়েটে সাধারণ ভাবে কানেক্টেড থ্রু থেকে কম্পিউটারের মাধ্যমে সবটা করা যেত। কোনও ফাইল মনে করলে এক সাথে ১০ জন লোক অ্যাসেস করতে পারে। প্রত্যেকে তারা নিজের নাম দিয়ে মন্তব্য করে দিতে পারে। এবং তাতে ফাইল একটা ঘর থেকে আর একটা ঘরে চালাচালি করার দরকার থাকে না। এবং অনেক ডিসিসন মেকিং হতে পারে।

আমরা রাইটার্সে গিয়ে দেখি [illegible] সেক্রেটারির ঘরে কম্পিউটার আছে, কিন্তু

তাতে একই প্যাটার্ন খেলা করে, কম্পিউটারের মাধ্যমে কোনও কাজ হচ্ছে না, পশ্চিমবাংলা আজকে এতই পিছিয়ে আছে। অথচ ইনফর্মেশন টেকনোলজির ব্যাপারে অন্যান্য রাজ্য তিন, চার বছর আগেই পলিসি নিয়েছে। আমাদের মুখ্যমন্ত্রী এই সেদিন ইনফর্মেশন টেকনোলজি পলিসি ঘোষণা করেছেন এবং তাতে উনি বলেছেন—

"Set up an integrated. State wide delivery backbone for a WAN (Wide Area Network) which can facilitate OFC backed data, voice and video communications which can support E Governance, E Commence, distance education and provide efficient Government citizen interface".

যে ব্যাপারটা আমরা ইন্ডাস্ট্রিয়াল পলিসি সম্বন্ধে বলেছিলাম। মনমোহন সিং পলিসি ঘোষণা করার তিন বছর পরে আমাদের রাজ্যের ইন্ডাস্ট্রিয়াল পলিসি ঘোষণা করা হয়েছিল। চন্দ্রবাবু নাইডু ই-গভর্নেন্স আগে করার পরে এবং এতদিন পরে রাজ্য সরকার একটা পলিসি ঘোষণা করেছে। তার ফল কি হয়েছে? তার ফল হয়েছে, আপনারা জানেন কিনা জানি না অন্ধ্রপ্রদেশে প্রত্যেকটি-জেলায় অপটিকাল ফাইবার কেবলস-এর মাধ্যমে ডি.এম.-র কাছ থেকে কোনও তথ্য যদি মুখ্যমন্ত্রী জানতে চান, তাহলে মুখ্যমন্ত্রী তার ঘরে বসে একটা বোতাম টিপলেই তার কাছে তথ্য চলে আসবে। ডিস্ট্রিক্ট থেকে খবর আদান-প্রদান কয়েক মিনিটের মধ্যেই হতে পারে। পশ্চিমবাংলায় আমরা এই স্টেজে এখনও পর্যন্ত পৌঁছলাম না। বাজেট বক্তৃতায় অসীম দাশগুপ্ত অ্যাট লাস্ট বলেছেন আমরা ৪০ কোটি টাকা দিয়েছি জয়েন্ট সেক্টরে, ডব্লু.বি.এস.ই.বি. for the purpose of setting up information backbone. এই যে অপটিকাল ফাইবার লিঙ্কড উইথ দি ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টার এই কাজের জন্য এই বছরের বাজেটে টাকা দেওয়া হল। এখানেও আমরা চার বছর পিছিয়ে আছি। পাশাপাশি অন্ধ্রপ্রদেশে কি হচ্ছে? ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এবং কালেক্টারদের নিয়ে যদি কনফারেন্স করতে হয় তাহলে তাদের হায়দ্রাবাদে ডাকতে হয় না। ভিডিও কনফারেন্সের মাধ্যমে সমস্ত ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটদের সাথে, কালেক্টারদের সাথে মুখ্যমন্ত্রী তার চেম্বারে বসে কথা বলতে পারেন, আলোচনা করতে পারেন। এখানে অসীমবাবু ৪০ কোটি টাকা দেবেন, খরচ হবে, তারপরে অপটিকাল ফাইবার নেটওয়ার্ক ডিস্ট্রিক্টগুলোর সাথে কানেক্টেড হবে। আজকে মুখ্যমন্ত্রী অ্যাডমিনিস্ট্রেশনটাকে স্থবির করে রেখেছেন। দু হাজার সালে নতুন সহস্রাব্দে পশ্চিমবাংলাকে আধুনিক প্রশাসন উপহার দিয়ে গেছেন এই কথা বলার কোনও সুযোগ থাকবে না। আজকাল অ্যাডমিনিস্ট্রেশনে ই-গভর্নেন্স চালু হয়েছে, এর ফলে মানুষ এবং সরকারের মধ্যে যোগাযোগ রক্ষা করা সম্ভব হচ্ছে। অন্ধ্রপ্রদেশে একটা ই-মেল অ্যাড্রেস দেওয়া হয়েছে। যে কোনও মানুষ তার যে কোনও কমপ্লেইন ই-মেইলের সাহায্যে পাঠাতে

পারেন এবং এক দিনের মধ্যে তিনি উত্তরও পাবেন। কোনও চিঠি লেখা নয়, কোনও ফাইল লেখা নয়, কোনও কিছু টাইপ করা নয়, ডেসপ্যাচ করার ব্যাপার নেই, ফ্রাঙ্কিং মেশিনের কোন ব্যাপার নেই, ই-মেইল অ্যাড্রেস সেটা-ডেসপ্যাচ হবে। চারটে বোতাম টিপলেই সেই উত্তরটা রেডি হয়ে চলে গেল। কোনও করণিকের দরকার নেই। আমাদের রাজ্যে এটা আমরা করতে পারছি না। ভিসান-২০০০-এর ফ্যাসিলিটি এবং ই-মেইল এই দুটো জিনিস যদি করা যেত আমাদের রাজ্যে তাহলে অনেক উন্নতি হত। চন্দ্রবাবু নাইডু ভিসান-২০০০-এর একটা ফ্যাসিলিটি দেখিয়েছিল। তার ঘরে একটা বোতাম টিপে বাঁধে জলের লেভেল কতটা আছে সেটা তক্ষুনি বলা যাবে।

[3-10 — 3-20 p.m.]

এবং কখন জল রিলিজ করতে হবে, সেই অর্ডারটা আমি হায়দ্রাবাদে আমার চেয়ারে বসেই ওয়াটার লেভেল জানতে পারি। পশ্চিমবঙ্গ অন্ধ্রের চেয়ে এক তৃতীয়াংশেরও ছোট। কিন্তু এত ছোট রাজ্য হওয়া সত্ত্বেও এই ব্যবস্থাটা আমরা করতে পারলাম না। মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বক্তৃতায় বলেছেন যে, একটা অফিসিয়াল ওয়েব সাইড পশ্চিমবাংলায় করেছেন—ডব্লু.ডব্লু.ডব্লু.ওয়েস্ট বেঙ্গল গভার্ন ইন। কিন্তু নিজেই স্বীকার করেছেন, এখনও পর্যন্ত বিশেষ তথ্য এই ওয়েব সাইডে দেওয়া যায়নি। ফলে লোকে যে লগিং করে পশ্চিমবাংলা সম্পর্কে জানতে পারবে, তার ব্যবস্থা নেই। এটা টু লিটল অ্যান্ড টু লেট। আমাদের রাজ্যে প্রশাসন কেন, উন্নয়নের সমস্ত ক্ষেত্রেই এই একই জিনিস দেখছি—বড্ড অল্প করে হচ্ছে এবং তা বড় দেরিতে হচ্ছে—অন্যরা আগেই করছে। এখানে ডব্লু.বি.আই.ডি.সি. একটা ওয়েব সাইড করেছে। পশ্চিমবাংলার শিল্প সম্পর্কে আমি কয়েকজনকে জিজ্ঞেস করলাম, এখানকার ওয়েব সাইড কেমন হয়েছে? তারা বলল, অন্যান্য রাজ্যে যেখানে ওয়েব সাইড চালু আছে তার তুলনায় ইনফরমেশন প্রেজেন্টেশন, আমাদের ওয়েব সাইড দুর্বল খুবই। মুখ্যমন্ত্রীর তো আর এক বছর মেয়াদ আছে, পরের নির্বাচনে কি হবে জানি না, যদি যাবার আগে একটা আধুনিক প্রশাসনিক রাজ্য উপহার দিয়ে যেতে পারতেন, ই-গভর্নেন্স দিয়ে যেতে পারতেন, তাহলে সেটা ট্রান্সপারেন্ট, পিপল ফ্রেন্ডলি হত, মানুষের সঙ্গে যে একটা বিরাট ফারাক আছে, সেটা আর হত না। গত বছর মুখ্য সচিব একটা সার্কুলার দিয়েছিলেন পাবলিক গ্রিভান্সের ব্যাপারে। আমি একটা সাধুবাদ জানাই গভর্নমেন্টকে যে, ১৯৯৯ এর প্রথমে মুখ্যমন্ত্রী অন্তত জন-অভিযোগকে গুরুত্ব দিচ্ছেন। আপনি জানেন স্যার, এখন জেলায় জেলায় ওরা গ্রিভান্স সেল করেছে—প্রত্যেক জেলায় এবং বিভিন্ন অফিসে পাবলিক গ্রিভান্স সেল করেছে এবং পাবলিক গ্রিভান্স অ্যাসিস্ট্যান্ট অফিসার পাঠিয়েছে। গত বছর ৪ হাজার অভিযোগ পাওয়া গেছে কলকাতায় এ.পি.জি.ও.-তে এবং জেলায় পাওয়া গেছে ১৫ হাজার। এখনও পাবলিক

গ্রিভান্স সেলের প্রসিডিওর—একটা জায়গায় গিয়ে জমা দিতে হবে একটা সময়ের মধ্যে, তারপর তারা দেখবেন বিভিন্ন জেলা ঘুরে, তারপর সরকারি নিয়মে যে জবাব সেটা যায়, সেটার দরকার হত না। কলকাতার মধ্যে যদিও কম্পিউটার, ইন্টারনেটের দরকার নেই, অনেক হয়েছে এবং পশ্চিমবাংলায় কয়েকটি জেলায় চালু হয়ে গেছে—পাবলিক গ্রিভান্সের কাজটা যদি ইন্টারনেটের মাধ্যমে করতে পারতেন মানুষের অভিযোগ জানানো অনেক সহজ হয়ে যেত এবং সরকারি প্যারাফারনেলিয়াও অনেক সহজ হয়ে যেত। আমি বলতে চাই, প্রশাসনের পুরো দৃষ্টিভঙ্গিটাই পরিবর্তন করা। এর জন্য দরকার সরকারের উপর থেকে তলার স্তরে প্রশিক্ষণ। আমি বলব, ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায়, কেন্দ্রীয় সরকারের তুলনায় তো বটেই, আমাদের রাজ্যে এই প্রশিক্ষণের ব্যাপারটা খুবই দুর্বল। অ্যাপ্রোচটা চেঞ্জ হওয়া দরকার। আমাদের যে অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রেনিং ইনিস্টিটিউট আছে, সেখানে অনেক সময় গেস্ট লেকচারারদের দিয়ে লেকচার দেওয়া হয়। যেটা আমাদের আগে দরকার ছিল—সিনিয়ার অফিসার এবং মিডল লেভেল অফিসারদের কম্পিউটার লিটারেট, কম্পিউটার ফ্রেন্ডলি করা যাতে তারা এটা করতে হেজিটেট না করতে পারে। এই কাজটা আমাদের করা হয়নি। এবং, আমাদের যে ট্রেনিং—আমি দেখছি যে জেনারেল রায়চৌধুরিকে চেয়ারম্যান করে কমিটি করেছে—তিনি যোগ্য মানুষ, আর্মি ট্রেনিং কমান্ডের প্রধান ছিলেন, আর্মি চিফ অফ স্টাফ হওয়ার কারণে—কিন্তু জেনারেল রায়চৌধুরি যে ট্রেনিং দিতেন, সেটাও ব্যাক ডেটেড হয়ে গেছে। রাজ্যে শিল্পের ব্যাপারে ম্যাকেন্সিকে যদি আনতে পারেন, তাহলে এখানেও তার মতো কাউকে এনে পরো ট্রেনিং রিভ্যাম্প করা দরকার ছিল। কিভাবে অফিসারদের ট্রেনিং দিতে হবে? (এ) টু বি এ রেসপনসিভ কম্পিউটার লিটারেট (বি) টু বি রেসপনসিভ টু পাবলিক গ্রিভান্স। মানুষের অভিযোগের ব্যাপারে আর একটু কি করে রেসপনসিভ করা যায় সেই ব্যাপারে আমাদের আরও আগে উদ্যোগী হওয়া দরকর ছিল। একটা অ্যাডমিনিস্ট্রেটিভ ইনস্টিটিউট কলকাতায় নয়, আমার মনে হয় যে, কয়েকটা ট্রেনিং ইনস্টিটিউট সরকারি কর্মিদের জন্য করা দরকার। অন্তত ৩।৪টি যে পশ্চিমবঙ্গে জোন আছে, তাদের সব জায়গায় ট্রেনিং ইনস্টিটিউট না থাকে, তাহলে সরকারি কর্মচারীদের প্রশিক্ষণ কনটিউনিউয়াস প্রসেসে হওয়া উচিত, বিভিন্ন স্তরের লোকদের জন্য। সেটা কলকাতার সল্ট লেকে নয়, পশ্চিমবঙ্গে ছড়িয়ে দেওয়া উচিত, বিভিন্ন জেলায় হেড কোয়ার্টারসে করা যেতে পারে। বর্ধমান, প্রেসিডেন্সি এবং নর্থ বেঙ্গল রেঞ্জে যদি করা যায়, তাহলে ভাল হত। দুটো ট্রেনিং নিয়ে আমরা স্যাটিসফায়েড নই। স্যার, আজকে খবরের কাগজে দেখলাম যে, আপনাদের ভিজিলেন্স কমিশনের ব্যাপারে। এটাও আমাদের মুখ্যমন্ত্রীর দপ্তরের মধ্যে পড়ে। ভিজিলেন্স কমিশন বা যারা তদারকি করে, যারা অফিসারদের সম্বন্ধে অভিযোগ, বিশেষ করে দুর্নীতির অভিযোগ এলে তারা করে এবং এতে বলছে যে, ৩৫ জন আই পি এস অফিসারদের বিরুদ্ধে এই

ভিজিলেন্স ইনভেস্টিগেশন হচ্ছে। আমরা এখনও পর্যন্ত বি আই এ এস অফিসারদের নাম জানি না। মাননীয় মুখ্যমন্ত্রীকে বলব যে, তিনি তাঁর জবাবি ভাষণে বলবেন যে, এই যে রিপোর্ট বেরিয়েছে যে, ৩৫ জন আই এ এস অফিসার এবং সেই রিপোর্টে বলছে— List reads like a whose who of bureaucracy in West Bengal. তাদের লিস্ট এনে হাউসে প্লেস করতে পারেন কিনা। তার কারণ আমরা অনেকবার হাউসে বলেছি এবং এবার মুখ্যমন্ত্রী একটা কাজ করেছেন যে, ১৯৯৮ সাল পর্যন্ত যত ভিলিলেন্স কমিশনের রিপোর্ট প্লেসড হয়েছে, আজকেই আমরা সেগুলি পেয়েছি, তার মানে এটা মোটামুটি আপ টু ডেট হয়ে গেল এবং এক বছরের শুধু ভিজিলেন্স কমিশনের রিপোর্ট বাকি রইল। কিন্তু এই রিপোর্ট থেকে একটা দুটো জিনিস পেয়েছি। একটা হচ্ছে যে, গত ভিজিলেন্স কমিশনের এনকোয়ারি বাকি আছে (নাম্বার অফ রেগুলার স্টেট লেভেল।) মানে ওই হেড কোয়ার্টারসে হচ্ছে ২২৭। নাম্বার অফ রেগুলার বাই পেন্ডিং অ্যাট দ্য এন্ড অফ ১৯৯৮ মানে নাম্বার of CR cases—corruption related cases pending at the end of 1998. ১৬৯। তাহলে দুটো মিলিয়ে আপনি দেখবেন ৩৯৬টি কেস পেন্ডিং আছে শুধু স্টেট লেভেল। এটা ডিস্ট্রিক্ট লেভেলে আরও বেশি। ডিস্ট্রিক্ট লেভেলে রেগুলার ফাইল ৫৯৯। আর সি আর কেসেস ৮৩১। তার মানে প্রায় ১,৪৩০ কেসেস ডিস্ট্রিক্ট লেভেলে পেন্ডিং। আমাদের এটা সিরিয়াসলি ভাবা দরকার, যাতে আমাদের যে ভিজিলেন্স কমিশনে যেটা হয়েছিল অরিজিনাল অর্ডার ১৯৬৫, আমি দেখছিলাম যে, মেমোর্যান্ডাম বেরিয়েছিল ১৯৬৫ সালের ফোর্থ মার্চ। এটা ৩৫ বছর আগের অর্ডার এবং ভিজিলেন্সে একজন কমিশনার যথেষ্ট নয়। ভিজিলেন্স কমিশন একাধিক মেম্বার নিয়ে করা যায় কিনা এটা জানা দরকার। এটা জানা দরকার যে, কতগুলি কেস পেন্ডিং রয়েছে। আমি তাই এই ব্যাপারে বলছি—ভিজিলেন্স কমিশনার আরও বাড়ানো উচিত। যেরকমভাবে পাবলিক সার্ভিস কমিশনে স্ট্যাটুটারি পোস্ট, টার্ম হচ্ছে ২ বছরের, এক বছর এক্সটেন্ড করা যেতে পারে, অর্থাৎ ৩ বছর। ৩ বছরের মধ্যে আমাদের দেশের প্রসেস এত স্লো যে, ৩ বছরের মধ্যে একজন ভিজিলেন্স কমিশনার তার কাজ সম্পূর্ণ করতে পারেন না। তার ফলে তিনি রিটায়ার করে যান এবং তার কাজ পেন্ডিং থেকে যায়। অফিসারদের এই টার্ম ৫ বছর করেন এবং অল্প বয়েসের যদি অফিসার নেন, তাহলে কাজের ক্ষেত্রে সুবিধা হয়। বর্তমানে একজন জুডিসিয়াল অফিসার আছেন। অনেক চাপ থাকে। বিভিন্ন লবি থেকে চাপ আসে, আই এ এস, আই পি এস লবি থেকে চাপ আসে, তাদের থেকে ভিজিলেন্স কমিশনার নেওয়ার জন্য। আমি এর বিরোধী। ভিজিলেন্স কমিশনের কাজটা সেন্টার অফিসার, আই এ এস অফিসার মিঃ মিত্তাল আগে টেলিকম কমিশনের অফিসার ছিলেন, কিন্তু আমার মনে হয়, ভিজিলেন্স কমিশনের কাজটা তাতে যদি একজন জুডিসিয়াল অফিসার নিয়োগ করা হয়, তাতে ইমপার্শিয়ালিটি,

অবজেকটিভিটি এই ধরনের ভিজিলেন্স কেসেস বিচার করার ক্ষেত্রে অনেক ভাল।

[3-20 — 3-30 p.m.]

সুতরাং বর্তমানে জুডিসিয়াল সার্ভিস অফিসার আছেন এটাকে যাতে পরিবর্তন না করা হয়। এর আগে একবার রিটায়ার্ড ডি.জি. ছিলেন আই.এ.এস. অফিসার শর্ট টার্মের জন্য পোস্ট হোল্ড করেছেন। সেজন্য মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব যে ভিজিলেন্স' কমিশনের রিপোর্ট দেখে, আরও একটা ইন্টারেস্টিং ব্যাপার দেখুন ১৯৯৮ সালে ৬৩টা কেস টোটাল ছিল যেগুলো ভিজিলেন্স কমিশনের রিপোর্ট অনুযায়ী কেসেস অফ নন কো-অপারেশন উইথ দি কমিশন, কেসেস অফ ডিস এগ্রিমেন্ট উইথ দি কমিশন, কেসেস অফ সাসটেনড ইন অ্যাকশন অন দি পার্ট অব দি ডিসিপ্লিনারি অথরিটি, কেসেস অব ইন্ডিফারেন্ট, নেগলিজেন্ট হ্যান্ডলিং। প্রতিটি বছরে আপনি দেখুন ৬০। ৬৪টা কেস সেখানে ভিজিলেন্স কমিশন অভিযোগ করেছেন যে কন্সার্ন্ড অফিসার ইন্ডিফারেন্ট, মনোযোগ দেননি, প্রয়োজনীয় ব্যবস্থা নেননি। এই নাম্বারগুলো কমিয়ে আনা উচিত। ভিজিলেন্স কমিশন একটা স্ট্যাটুটরি অথরিটি, এই ক্ষেত্রে স্ট্যাটুটরি অথরিটি নয় তার কারণ বিধানসভার আইনে নয় রাজ্য সরকারের অর্ডারে ভিজিলেন্স কমিশন তৈরি হয়। ৬৩ কেসেস অব নন কমপ্লায়েন্স, আই থিংক, ইজ এ লিটল টু হাই। ঠিক একই রকম ভাবে যে কোনও বছর দেখুন ৯৭ এর নাম্বারগুলো একই রকম। ৪২টা কেস ছিল ৯৭তে। ৯৬তে দেখুন এইরকম কেস যেটা সরকারের সঙ্গে ভিজিলেন্স কমিশনের ডিফারেন্স হচ্ছে সেখানে দেখব যে একটু কম ছিল ১৩টা কেস ছিল, ৯৫তে যদি দেখেন তাহলে দেখবেন যে সেখানে ২৮টা কেস ছিল। ৯৮তে সেটা বেড়ে গিয়েছে, ৬৩ হয়েছে যেখানে ভিজিলেন্স কমিশন সন্তুষ্ট নয়। সরকারি ব্যবস্থায় এই কেসগুলো কমিয়ে আনা উচিত। এখানে আমি আরেকটা কথা বলছি যে পেনাল্টি কিন্তু কম হচ্ছে, পেনাল্টি খুবই কম হচ্ছে। আপনি দেখুন স্যার পেনাল্টি কিন্তু খুবই কম হচ্ছে। ধরুন ৯৮তে পেনাল্টি ইমপোজ করা হচ্ছে, কম্পালসরি রিটায়ারমেন্ট একটাও নেই, ডিসমিসাল ফ্রম সার্ভিস ২টো, রিকভারি ১টাও নেই, পেনশন উইথহেল্ড ১টা, পে রিডিউসড ১টা, তিন লক্ষ সরকারি কর্মচারী। আপনি আমাকে বিশ্বাস করতে বলেন যে সারা বছরে ৫।৭ জন অপরাধ করার মতো কাজ করেন। হোল প্রসেসটা ভীষণ স্লো এবং ডিলেইড। এখানে ১৯৯৮ সালের যে রিপোর্ট দেখছি তাতে কমপ্লেন্টগুলো দেখছি যে কোনওটা ১৯৮৮ সালের কোনও কেস ১৯৮৭ সালের, কোনও কেস ১৯৯০ সালের কোনও কেস আবার ১৯৮৪ সালের। ১০ থেকে ১২ লাগছে একটা ভিজিলেন্স এনকোয়ারি কমপ্লিট হত। আপনি জানেন যে জাস্টিস ডিলেড, জাস্টিস ডিনায়েড হোয়াই শুড ইট বী সো? এই যে দেরি হচ্ছে, ধরুন কেউ যদি ইনোসেন্ট হয় দীর্ঘদিন যে পানিশমেন্ট এর মধ্যে দিয়ে তাকে আসতে হবে। আর প্রকৃত দোষী যে এই দীর্ঘসূত্রিতার

জন্য তার পানিশমেন্টও যথাসময়ে হচ্ছে না। আসলে পানিশমেন্ট এক্সেপড হচ্ছে, কিছুই পানিশমেন্ট হচ্ছে না। হোল ভিজিলেন্স প্রসেসটা রিভিউ করা দরকার বলে আমি মনেকরি। তার কারণ সাধারণ মানুষের অভিজ্ঞতা হচ্ছে সরকারি অফিসে যে রাইটার্স বিল্ডিংস হোক আর জেলা অফিস হোক কোথাও কাজ হচ্ছে না। মুখ্যমন্ত্রী সন্তোষ প্রকাশ করেছেন। এর আগে কয়েকবার উনি হতাশ হয়েছিলেন। তিনি বলতেন যে আমি কি চেয়ারকে বলব, রাইটার্সে লোক আসে না। কাকে কাজ করতে বলবেন। তার পর উনি অনেকবার বলেছেন, অপ্রিয়ও হয়েছেন, বলেছেন সময় মতো কাজে আসা উচিত। এখন উনি সন্তোষ প্রকাশ করেছেন। এখানে তো সি.পি.এম. সদস্যরা তো আছেন আপনারা তো জানেন, বলুন তো রাইটার্সে ১১টার সময়ে কোন দপ্তরে কোন লোক আসে? সেক্রেটারি আপনাকে বলে দিচ্ছে আর আপনি সন্তোষ প্রকাশ করছেন। ঘটনা তো তা নয়, সাধারণ লোকের এক্সপিরিয়েন্স সেকথা বলে না। এই প্রসঙ্গে একটা কথা বলি। গান বাজনা শোনা আমার হয় না অ্যাক্সিডেন্টালি নচিকেতা বলে একটি ছেলের গান শুনলাম এবং সে সরকারি কর্মচারিদের নিয়ে একটা গান করেছে।

নচিকেতার একটা গান আছে—"১২টায় অফিসে আসি, ২টোয় টিফিন, ৩টেয় যদি দেখি সিগন্যাল গ্রীন, চটিটা গলিয়ে পায়ে নিপাট নির্দ্বিধায় চেয়ারটা কোনও মতে ছাড়ি, আমি সরকারি কর্মচারী"। আপনারা কি মুখ্যমন্ত্রীর সঙ্গে একমত হবেন, নাকি নচিকেতার সঙ্গে একমত হয়ে এটা কার্যকর করতে বলবেন? মুখ্যমন্ত্রীর আরেকটা বিশেষত্ব হচ্ছে ডিসিসনে ডিলে করা। অশোক মিত্র কমিশনের অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস তার রিপোর্টে উল্লেখ করেছে যে এত বড় জেলা অ্যাডমিনিস্ট্রেটিভলি ফিজিবিল নয়। আমাদের পশ্চিমবঙ্গে ২৩ বছরে দুবার জেলা ভাগ হয়েছে, একবার হচ্ছে নর্থ ২৪ পরগনা আর সাউথ ২৪ পরগনা এটা কংগ্রেস আমলে হয়েছিল, দ্বিতীয় হচ্ছে নর্থ দিনাজপুর আর সাউথ দিনাজপুর ওঁরা করেছেন। এর পর এত দিন ওঁরা একটা জেলাও ভাগ করার সিদ্ধান্ত নেননি। মেদিনীপুর একটা লার্জ ডিস্ট্রিক্ট, এই মেদিনীপুর জেলা নিয়ে কতবার আমরা বিধানসভায় প্রশ্ন করেছি বলেছি আনম্যানেজবল। এর মধ্যে ৩৭টা বিধানসভা কেন্দ্র, ৫টা লোকসভা কেন্দ্র। ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বড় জেলা, আমরা এখনও রেখে দিয়েছি। আমরা বলেছিলাম মেদিনীপুর জেলাকে দুভাগ না করে তিন ভাগ করলে ভাল হয়, তাহলেও প্রত্যেকটি জেলা অন্য যে কোনও জেলার থেকে বড় হবে। কাজেই একটা প্রপার ডিসিসন দরকার। ডিস্ট্রিক্ট পার্টি থেকে বাধা আসবে হয়ত ক্ষমতা কমে যাবে তাই সিদ্ধান্ত হচ্ছে না। তাই বলছি এখন সময় এসেছে এর সাথে সাথে আর অন্য কোনও জেলাকে ভাগ করা যায় কিনা সেটা দেখার। অ্যাডমিনিস্ট্রেটিভ এফিসিয়েন্সি যদি বাড়াতে হয় তাহলে জেলাকে ছোট করা ছাড়া উপায় নেই। অ্যাডমিনিস্ট্রেটিভলি নেসেসারি হলেও জেলা ভাগের ব্যাপারে কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হচ্ছে না। সুতরাং জেলা ভাগের

ব্যাপারে আপনাদের কি সিদ্ধান্ত নিচ্ছেন মুখ্যমন্ত্রী বাজেট বক্তৃতায় বলবেন। কালকে উনি শরীর খারাপ নিয়েও বিদেশে চলে যাচ্ছেন, উনি আর কোনও বক্তৃতা দেবেন কি না জানি না। মেদিনীপুর জেলা ভাগের ব্যাপারে ওঁনার পরিষ্কার বক্তব্য জানতে চাই। আমি সব সময়ই বলেছি সাব-ডিভিসন তৈরি করা জেলার সাবস্টিটিউট নয়। এখন সারা ভারতবর্ষে যে প্যাটার্ন আছে, আমাদের রাজ্যে যে পঞ্চায়েত প্যাটার্ন আছে সেটা জেলা, ব্লক এবং অঞ্চল পঞ্চায়েত এইভাবে আছে। সেখানে সাব-ডিভিসন করে ভাগ করতে পারি বলেছেন, মুর্শিদাবাদে একটা সবা-ডিভিসনও করেছেন কিন্তু তাতে অ্যাডমিনিস্ট্রেটিভলি অ্যাফিসিয়েন্সি বাড়ানো যাবে বলে আমি মনেকরি না। এখন প্রতি বছরই দু-আড়াই কোটি টাকা দিচ্ছেন নতুন বাড়ি করার জন্য। কিছু কিছু জেলায় নতুন সরকারি বাড়ি তৈরি হয়েছে, আমার কেন্দ্রে দক্ষিণ ২৪ পরগনা হেড-কোয়াটার্সে দুটি নতুন বাড়ি হয়েছে, কিন্তু পুরনো বাড়িগুলি অচল, যে কোনও সময় অ্যাক্সিডেন্ট হয়ে যাবে। এটা নিয়ে লংটার্ম প্ল্যান করা যায় কিনা ভেবে দেখবেন। আমাদের নতুন বাড়ি করতে হবে, বারাসাতে ব্লকে দুটি বাড়ি হয়েছে। যেগুলি ১০০ বছরের পুরনো ব্রিটিশ আমলের বাড়ি সেগুলি আন-হেলদি, আন-হাইজিনিক কন্ডিশন। আমার মনে হয় এই নতুন বাড়ি তৈরি করা এবং পুরনো বাড়ি রিপ্লেস করার ব্যাপারে একটা টাইম বাউন্ড প্ল্যান করা দরকার। কলকাতায় যে ওল্ড ট্রেজারি বিল্ডিং আছে সেটা হেরিটেজ বিল্ডিং হতে পারে কিন্তু সেখানে কাজ করা যায় না। রাইটার্স বিল্ডং হেরিটেজ বিল্ডিং হয়ে যাবে। ক্যামাক স্ট্রিটে নতুন বাড়ি করার কথা ছিল। নতুন বিল্ডিং তৈরি করে যদি হেলদি পরিবেশ তৈরি করতে না পারেন তাহলে লোকের থেকে বেটার কাজ পেতে পারবেন না।

[3-30 — 3-40 p.m.]

লাস্ট একটা কথা বলছি, প্রশাসনে বাংলা ভাষা ১লা বৈশাখ থেকে চালু করবেন সরকার ঘোষণা করেছিলেন। আমি নিজেও এটাকে স্বাগত জানাই। আমি মনেকরি, প্রশাসনে সর্বত্র বাংলা ভাষা ইন্ট্রোডিউস করা দরকার। মাননীয় বুদ্ধদেববাবু এ বিষয়ে একটা কমিটি করেছিলেন, আন-অফিসিয়ালি, অ্যাডভাইসরি কমিটি। তাতে কি মনে করে আমাকেও মেম্বার রেখেছিলেন। ৬ মাসে তার একটা মিটিং হয়েছে। আমি বুঝতে পারি না গভর্নমেন্টের কমিটি হলে ৬ মাসে একটা মিটিং কি করে হয়। এখানে প্রশাসনে বাংলা চালু করার বিষয়ে—ইভন রাইটার্সেও খুব দেখা যাচ্ছে স্লো। কোনও কোনও থানার বাইরে দেখবেন বাংলায় লেখা হয়েছে। কিন্তু রাইটার্স বিল্ডিং-এর বাইরে মহাকরণ বলে বাংলায় বোর্ড নেই। নিউ সেক্রেটারিয়েটে বাংলায় বোর্ড নেই। বাংলা চালু করতে গেলে, আমি বলেছিলাম—ঢাকাতে দেখেছিলাম সব গাড়ির নম্বর বাংলাতে। আমাদের এখানে বলেছিল মোটর ভিহিক্যাল অ্যাক্টে এতে অসুবিধা হবে। আমি বলেছিলাম, মোটর

ভিহিক্যালসের অ্যাক্টে অসুবিধা থাকলে একটা ইংরাজিতে থাকবে এবং একটা পেছনের দিকে বাংলায় থাকবে। কিন্তু এটাও গভর্নমেন্ট চালু করেনি। আমরা পশ্চিমবাংলায় থাকি, কেন গাড়ির নম্বর ইংরাজিতে থাকবে? এখানে বুদ্ধদেববাবু আছেন। আমি বলব, বাংলায় টাইপরাইটারের থেকেও বেশি দরকার সফটওয়ারের। টাইপরাইটার এখন রিডানডেন্ট হয়ে যাচ্ছে। ওয়ার্ড প্রসেসরের মাধ্যমে কম্পিউটারে ইংরাজি চিঠি করা হয়। বাংলায় টাইপ আছে কিন্তু আমাদের দরকার কি বোর্ডের। তাহলে আমরা ডাইরেক্টলি বাংলা টাইপ করতে পারব। সুতরাং, বাংলাতে যাতে সফটওয়ার ডেভেলপমেন্ট করা যায় তার দিকে আমাদের ইমিডিয়েট অ্যাটেনশন দিতে হবে।

সবশেষে বলি, রাজ্যের প্রশাসন যে খুব দুর্বল সেটা আজকে আবার প্রমাণ হয়েছে। পৌরসভার রি-পোলে বেনিয়াপুকুরে ২৫ রাউন্ডে গুলি চলেছে। পুলিশের একজনের গুলি লেগেছে। নির্বাচন মানেই যদি গুলি চলে কলকাতার মতো শহরে তাহলে প্রশাসন কি কাজ করছে সেটা বুঝতেই পারছেন। তবে পুরোটা পুলিশের ব্যাপার নয়। সাধারণ প্রশাসনে আই.এ.এস. অফিসারদের মধ্যে ইনিসিয়েটিভ চালু রয়েছে। আই.এ.এস.-দের মধ্যে 'ওরা' আর 'আমরা' চালু আছে। 'ওরা' মানে যারা সরকারের ঘনিষ্ঠ নয়। 'আমরা'—সরকারের ঘনিষ্ঠ। রিটায়ার করার পর বিভিন্ন রকম পোস্টিং পাবে, ৭।৮ বছর চলে যাবে। এখন ডিসিসন আপনাদের আলটিমেটলি নিতে হবে যে, অ্যাডমিনিস্ট্রেশনে যেমন ট্রান্সপারেন্সি দরকার তেমনি নিউট্রালিটিরও দরকার। অ্যাডমিনিস্ট্রেশনকে পার্টির প্রতি কমিটেড করতে গেলে ভাল অ্যাডমিনিস্ট্রেশন দেবে না। সেই অ্যাডমিনিস্ট্রেশন যখন ব্যাকফায়ার করে, যেমন পাঁশকুড়াতে করেছে, তখন আপনারা অ্যাডমিনিস্ট্রেশনে থাকা সত্ত্বেও হেরে গেছেন। এখন এই অ্যাডমিনিস্ট্রেশনকে নিউট্রাল, পিপল ফ্রেন্ডলি, রেসপনসিভ অ্যান্ড ট্রান্সপারেন্ট করার চেষ্টা করা উচিত। উনি ২৩ বছর মুখ্যমন্ত্রী রয়েছেন, যাতে যাওয়ার আগে বলে যেতে পারেন, আমি পশ্চিমবাংলাকে স্বচ্ছ, সুস্থ্য প্রশাসন দিয়েছি। সোয়ান সং—শেষ গান। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের আনা কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আলোচনা চলছে। কিন্তু তার মাঝখানে উনি যে কথা বললেন তার পরিপ্রেক্ষিতে একটু বলছি। আপনার থেকে আমি খবর আগে পেয়েছি এবং ভুল নয় সঠিক তথ্য পেয়েছি। রবিবারের নির্বাচনে কোথাও গুলি চলেনি। আর, আজকের ৫-টার মধ্যে ৪-টাতে শান্তিপূর্ণ রয়েছে। ৫৪ নম্বর ওয়ার্ডে বোমাবাজি হয়। এবং তার ফলে পুলিশ প্রথমে গ্যাস ফায়ার করে ১৪ রাউন্ড। তার পর ৭ রাউন্ড বুলেট ফায়ার করেছে। কারা বোমা মেরেছে বুঝতেই পারছেন। বোমা সিজ করা হয়েছে ১০-টা, অ্যারেস্ট হয়েছে ১৪ জন। এছাড়া, পুলিশ এবং রাজনৈতিক কর্মী

কয়েকজন আহত হয়েছেন। তার মধ্যে সি.পি.এম.-র স্নেহাংশু রায় আহত হয়েছেন। পুলিশের আটজন আহত হয়েছেন। আপনি 'নিউট্রালের' কথা বললেন। আমি বলি, পুলিশ নিউট্রাল ছিল বলেই দু'পক্ষকে সরিয়ে দিতে পেরেছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বাজেট বরাদ্দের দাবি এখানে পেশ করা হয়েছে তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে বলতে চাই যে, মাননীয় সৌগতবাবু এখানে দীর্ঘ ৩০ মিনিট ধরে যে আলোচনা করেছেন তা আমাদের ভালই লেগেছে এই জন্য যে তিনি প্রশাসনের কার্যকলাপ নিয়ে কোনও সমালোচনা করতে পারেননি। শুধু কিছু পরামর্শ দিয়েছেন, অভিযোগ সেলকে আরও উন্নত কি করে করা যায়। কর্মচারীদের শিক্ষা কি করে আরও বাড়ানো যায়, আরও আধুনিক করা যায়। এত দিন ভিজিলেন্স কমিশন সম্বন্ধে বলতেন, কোনও কাজ করে না, রিপোর্ট প্লেস করে না। কিন্তু যখন দেখলেন ১৯৯৮ সাল পর্যন্ত স্মারক-সহ পর্যালোচনা পেশ করা হয়েছে তখন সেটা পড়ে পড়ে কোথায় কি হয়েছে, না হয়েছে সেটা বলার দুর্বল চেষ্টা করলেন। এমন কি ওয়েস্ট সাইট যে স্থাপন করা হয়েছে তাও বললেন। কার্যত উনি বিরোধিতা করার নামে সমর্থন করেছেন। শেষে বলেছেন, প্রশাসন খুবই দুর্বল, কোথায় গুলি চলছে। আমি ওঁকে স্মরণ করিয়ে দিতে চাই, এ রাজ্যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার আগে প্রশাসন বলে কিছু ছিল না। বামফ্রন্ট সরকার যখন ১৯৭৭ সালে এখানে ক্ষমতায় এসেছিল তখন আমাদের রাজ্যে সাধারণ প্রশাসন, প্রশাসন বলে কিছু ছিল কিনা, এই প্রশ্নের আপনারা উত্তর দিতে পারবেন না। কার্যতঃ আপনারা প্রশাসন, সাধারণ প্রশাসন, কিছুই রেখে যাননি। তখন প্রশাসন বলতে এটাই বোঝাতো—আপনারা যা বলতেন সেটাই প্রশাসন, আপনারা যা করতেন সেটাই প্রশাসন। সে সময় কার্যতঃ প্রশাসনকে আপনারা একদম শূন্য জায়গায়ই নিয়ে যান নি, একটা নেগেটিভ জায়গায় নিয়ে গিয়েছিলেন। পশ্চিমবঙ্গ সরকারকে সেই নিম্নাত্মক অবস্থা থেকে তুলে আনতে হয়েছে। অপশাসন থেকে অনুশাসনের দিকে বামফ্রন্ট সরকারকে যাত্রা শুরু করতে হয়েছিল। আজকে এখানে বাজেট বইতে যা লেখা হয়েছে তার দ্বারা এটাই প্রমাণ হচ্ছে যে, ১৯৭৭ সালের পর থেকে কত উন্নত অবস্থার সৃষ্টি হয়েছে। কত নতুন নতুন চিন্তা-ভাবনার প্রতিফলন ঘটেছে। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট এটা চায় না, সাধারণ মানুষ চায় না, মুখ্যমন্ত্রী চান না, আমরাও চাই না যে, ডি.এম., এস.ডি.ও., বি.ডি.ও.-রাই সব কাজ করবে। এটা চাইলে আমলাতন্ত্রের ওপর পুরোপুরি নির্ভরশীল হয়ে পড়তে হয়। সারা দেশের মধ্যে পশ্চিমবাংলা এ বিষয়ে একটা ব্যতিক্রম। অবশ্যই আমাদের সাধারণ প্রশাসন আছে, এটা আমরা তুলে দিতে পারি না, সেই ব্যবস্থা নেই। সুতরাং তাকে বজায় রেখে কি করে তার সঙ্গে ভাল এবং নিবিড় সম্পর্ক রেখে, সঠিক যোগাযোগ রেখে কাজ করা যায় তারই পরীক্ষা-নিরীক্ষা চলছে। এটা আপনাদের মনে

াখা দরকার। এরপরে আমি বলতে চাই, কি ছিল, আর কি হয়েছে। এই প্রসঙ্গে বলতে গিয়ে মাননীয় সদস্য সারা ভারতের বিভিন্ন জায়গার কথা বলে গেলেন। কিন্তু এটা বললেন না যে, ভোরা কমিটির রিপোর্টে কি বলা হয়েছিল। আপনারা জানেন ১৯৯৩ সালে বোম্বাই বিস্ফোরণের বিষয়ে তদানীন্তন স্বরাষ্ট্র সচিব এম.এন.ভোরাকে দিয়ে কমিটি গঠন করা হয়েছিল। কমিটি গঠন করেছিলেন তদানীন্তন প্রধানমন্ত্রী নরসীমা রাও। তারা বলেছিলেন, 'এই কমিটির প্রধান কাজ হবে এই নাশকতামূলক কাজের পেছনে আমলারা কেউ যুক্ত আছে কিনা, রাজনৈতিক ব্যক্তিরা কেউ যুক্ত আছে কিনা, এটা খুঁজে বের করা। এটা খুঁজে বের করতেই হবে। কারণ ওদের মদতে অপরাধ জগতের লোকেরা কাজ করছে কিনা অনুসন্ধান করা দরকার'।

[3-40 — 3-50 p.m.]

১৯৯৩ সালের ৫ই অক্টোবর এই ভোরা কমিটি রিপোর্ট পেশ করল। কিন্তু সংসদে পেশ করা হয়েছিল ২২ মাস পর, ১৯৯৫ সালের আগস্ট মাসে এবং সেই রিপোর্টটা সংক্ষিপ্ত ও খন্ডিত ছিল। সেই কমিটির রিপোর্টে কি ছিল? অপরাধ চক্রের সাথে আমলা এবং বিশিষ্ট রাজনৈতিক ব্যক্তির শুধু নিবিড় সম্পর্ক নয়, এদের মদতে অপরাধ জগতের মানুষ আমাদের ভারতবর্ষের বিভিন্ন জায়গায় রাষ্ট্র যন্ত্রকে অচল করে দিয়ে কার্যত সমান্তরাল সরকার পরিচালিত করছে—সেটাই বলা উচিত ছিল। কোন অবস্থায় দেশকে আপনারা নিয়ে গেছেন? আজকে প্রশাসনের কথা বলছেন? কি করে স্বচ্ছতা থাকবে?—যদি এইরকম বিবেকহীন, নীতিহীন মানুষরা রাষ্ট্রনায়ক হয়ে থাকে? আপনাদের দল নানা ভাবে এবং নানাদিক থেকে যেমন, কামান চুরি, বিমান চুরি, চিনি চুরি, পশু খাদ্য চুরি, সার চুরি, শিশু খাদ্য চুরি করেছেন এবং সেটা আমলাদের সঙ্গে যোগাযোগ করেই করেছেন। আর আজকে আপনাদের মুখ থেকে স্বচ্ছ প্রশাসনের কথা শোভা পায় না। আমাদের এখানে সত্যিই তো জন-অভিযোগ সেল খোলা হয়েছে। প্রত্যেক জেলা কেন্দ্রে এবং রাজ্যে সাধারণ মানুষের অভিযোগ নেওয়া হয় এবং সেই অভিযোগ নিরসনের জন্য যথাসাধ্য চেষ্টা করা হয়। আজকে ভিজিল্যান্স কমিটির রিপোর্ট আপ-টু-ডেট করার কারণ কি? এর উদ্দেশ্য কি? প্রশাসনকে আরও মুক্ত রাখতে, স্বচ্ছ রাখতে, দুর্নীতিমুক্ত করতেই এইজন্য করা হয়েছে। আপনি কর্মচারীদের কাজের কথা বললেন। কিন্তু আপনি একটা জিনিস বলতে সাহস পেলেন না যেটা বাজেট নিবন্ধে আছে। একটা টাস্ক ফোর্স কাজ করছে প্রশাসন ব্যবস্থাকে গতিশীল করার জন্য, আরও উন্নত করার জন্য। সারা রাজ্য জুড়েই এই টাস্ক ফোর্স কাজ করছে নানা ভাবে সরকারকে পরামর্শ দেওয়ার জন্য এবং সেই পরামর্শ অনুসারে সরকার কাজ করার চেষ্টা করে। আপনি সেই টাস্ক ফোর্সের কথা বললেন না। পশ্চিমবঙ্গে এই যে একটার পর একটা সাফল্য সেই সাফল্যের কথাগুলি

তুলে ধরা দরকার। তবে হ্যাঁ, ত্রুটি নিশ্চয়ই কিছু থাকতে পারে এবং সেই ত্রুটিকে দূর করে আরও উন্নত করা যেতে পারে। যেমন আপনি কিছু পরামর্শ দিয়েছেন, নিশ্চয়ই ভাবার দরকার আছে, কিন্তু কোনও সমালোচনা করতে পারেন না। বলা হয়েছে, গতবার যা ছিল, তার আগের বার যা ছিল সেই তুলনায় বাজেট বরাদ্দে নানা পদ্ধতি নেওয়া হয়েছে। একথা বলে আপনি সেগুলিকে কার্যত সমর্থন করে ফেলেছেন। যাই হোক, আমি বলতে চাই, নানা ধরণের পদক্ষেপ নেওয়া হয়েছে। আপনি আইন-শৃঙ্খলার সমস্যার কথা বলেছেন, পুলিশের গুলির কথা বলেছেন। আমি আপনাকে বিনয়ের সাথে জিজ্ঞাসা করতে চাই, আপনি কি সুন্দর প্রশাসন ব্যবস্থা চান, আপনাদের যে রকম প্রশাসন ব্যবস্থা চলেছিল তার থেকে কি আরও উন্নত প্রশাসন ব্যবস্থা চান? ১৯৯৪ সালের ২১শে জুলাই আপনি কি করেছিলেন? একটা নির্বাচিত সরকার, ওখান থেকে সরকার পরিচালিত হচ্ছে, রাজ্যকে পরিচালিত করছে, সেই সরকারকে আপনার দলের নেত্রী—অবশ্য এখন আর নয়—বিভিন্ন পেপারে কোটেশন ছাপা বেরিয়েছে,—আপনি বলেছেন—আপনি প্রতিবাদ করেননি—আমরা ৬০ হাজার আর পুলিশ ২ হাজার, অতএব ওদের উপর আক্রমণ কর, ঝাপিয়ে পড়। পুলিশ গুলি করল। আজকে আমি জিজ্ঞাসা করতে চাই, একটু আগে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যা বললেন, আপনারা বোমা মারবেন, পাইপগান ছুড়বেন, মানুষকে আক্রমণ করবেন, এলাকা থেকে মানুষকে বিতাড়িত করবেন, আগুন লাগিয়ে দেবেন আর সেই আইন-শৃঙ্খলা রক্ষার জন্য তো পুলিশ চাই। সেই আইন-শৃঙ্খলা রক্ষা করার জন্য যদি পুলিশ আসে আর সেই পুলিশকে যদি আপনারা আক্রমণ করেন তাহলে পুলিশ কি করবে? পুলিশ দাঁড়িয়ে দাঁড়িয়ে মার খাবে? বন্দুক ফেলে দেবে? আমি স্মরণ করিয়ে দিতে চাই, এর আগেও এই পশ্চিমবঙ্গে নানা পদক্ষেপ নিয়েছেন, সেগুলি আপনাদের বলা উচিত ছিল?

আপনাদের সেইসব সমালোচনা করার সাহস নেই। পশ্চিমবঙ্গে পঞ্চায়েতের সাফল্যের কথা আপনারা নিশ্চয় অস্বীকার করতে পারেন না। গণ-চেতনার অপর নাম হচ্ছে পঞ্চায়েত, সেই পঞ্চায়েত ব্যবস্থা এখানে সাফল্যের সঙ্গে চলেছে। ১৯৯৩ সালে ৭৩তম সংবিধান সংশোধনের মাধ্যমে পঞ্চায়েত কিন্তু সাংবিধানিক স্বীকৃতি পেয়েছে। আপনারা চান নি, চাপে পড়ে আপনাদের সেই সাংবিধানিক স্বীকৃতি দিতে হয়েছে একথা আপনাদের মনে রাখা উচিত। আপনারা গণতন্ত্রের কথা বলেন এবং নানান সমালোচনাও করেন। আপনাদের জেনে রাখা উচিত যে পশ্চিমবঙ্গ সরকার এখানে গণতন্ত্রের অতন্দ্র প্রহরি হয়ে কাজ করছেন এবং তা করছেন বলেই পৌর ও পঞ্চায়েত নির্বাচনে আপনারা অংশ গ্রহণ করে কিছু পৌর প্রতিষ্ঠান ও পঞ্চায়েত আপনাদের দখলে রাখতে পেরেছেন এবং লোকসভা ও বিধানসভার ভোটে অংশ গ্রহণ করে আসন লাভ করতে পেরেছেন। গণতান্ত্রিক ব্যবস্থা যদি এখানে না থাকত, সাধারণ প্রশাসন যদি কাজ না করত তাহলে নিশ্চয় এই

অবস্থার সৃষ্টি হতে পারত না। আপনারা মনে রাখবেন—গণতন্ত্রের স্বার্থেই পশ্চিমবঙ্গ সরকার তার প্রশাসনকে সাজিয়ে চলবার চেষ্টা করে চলেছেন। অপর দিকে আপনারা প্রশাসনের কাজে হস্তক্ষেপ করে এখানে যাতে প্রশাসন ভেঙ্গে পড়ে, আইন-শৃঙ্খলার অবনতি ঘটে তার চেষ্টা করে চলেছেন। স্যার, মাননীয় সৌগতবাবু সাধারণ প্রশাসনের বাজেটের উপর তার বক্তৃতায় নানান পরামর্শ দিয়েছেন তার জন্য আমি আনন্দিত। তিনি সাধারণ প্রশাসনের বাজেট নিয়ে কোনও সমালোচনা করতে পারেন নি। কিছু পরামর্শ দিয়েছেন আর কার কি বয়স হয়েছে, এটা শেষ বছর নাকি, এই ধরনের কিছু কথা বলেছেন যেগুলি আর আলোচনায় আসা উচিত নয়। অর্থাৎ কিছু আনওয়ানটেড কথা তিনি বলেছেন। স্যার, পশ্চিমবঙ্গ সরকারের সাফল্যের আর একটা দিক হচ্ছে মানবাধিকার কমিশন গঠন। জাতীয় মানবাধিকার কমিশন সমস্ত রাজ্যকে মানবাধিকার কমিশন গঠন করার কথা বললেও সব রাজ্যে কিন্তু রাজ্য মানবাধিকার কমিশন গঠন করতে পারিনি। পশ্চিমবঙ্গে কিন্তু ১৯৯৫ সালেই রাজ্য মানবাধিকর কমিশন গঠিত হয়েছে এবং তার কাজকর্মের ভুয়সী প্রশংসা করেছেন জাতীয় মানবাধিকার কমিশন। এগুলি নিশ্চয় বিরোধীরা অস্বীকার করতে পারেন না। সাধারণ প্রশাসনের এগুলি হচ্ছে অনবদ্য সাফল্যের দিক। এই প্রসঙ্গে সৌগতবাবুকে বলি, একথা মনে রাখা দরকার যে গঙ্গার জল যদি সামগ্রিকভাবে দূষিত হয় বা ব্যবহারের অযোগ্য হয় তাহলে হরিদ্বার, বারানসী, পাটনা, মথুরার ঘাট দিয়ে সেই দূষিত জল প্রবাহিত হবে আর কলকাতার প্রিন্সেপ ঘাটে এসে সেই গঙ্গার জল ফিল্টেড ওয়াটার হয়ে যাবে—এটা নিশ্চয় আশা করা যায় না। এ ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকার যেটা চেষ্টা করছেন সেটা হচ্ছে সেই দূষিত জলকে কি করে কিছুটা দূষণ মুক্ত করে মানুষের ব্যবহারের এবং পানের কাজে লাগানো যায়। মাননীয় বিরোধি পক্ষের সদস্যদের বলব, এখানে গণতন্ত্র থাকুক, যে যে দল করার ইচ্ছা পোষণ করেন সেই দল করুন কোনও আপত্তি নেই কিন্তু এই রাজ্যের সাথে অন্যান্য রাজ্যের যে তারতম্য আছে সেটা মানার চেষ্টা করুন। আপনারা বলুন কোথায় এত উন্নত প্রশাসন আছে? আপনারা ভূমি সংস্কারের সমালোচনা করেন অথচ আপনাদের কংগ্রেস দলেরই সদস্য শ্রী প্রিয়রঞ্জন দাশমুন্সি এই ভূমি সংস্কার নিয়ে লোকসভায় বাজেট বিতর্কে ১৯শে মার্চ ১৯৯৭ সালে কি বলেছিলেন—বর্তমান কাগজে ২০শে মার্চ, ১৯৯৭ সালে সেটা বেরিয়েছিল—সেটা একটু স্মরণ করুন। শ্রী দাশমুন্সি বলেছিলেন, পশ্চিমবঙ্গের ভূমি সংস্কার ও বর্গা রেকর্ড প্রথাকে মডেল করে সারা দেশে ভূমি সংস্কার ও বর্গা রেকর্ড হওয়া উচিত। তা ছাড়া দেশের অগ্রগতি হবে না। আপনারা সমালোচনা করুন কিন্তু মনে রাখবেন গঠনমূলক সমালোচনা আপনাদের করা দরকার। আপনারা মনে রাখবেন, ভগীরথ যেমন গঙ্গাকে পথ দেখিয়ে নিয়ে এসেছিলেন তেমনি পশ্চিমবঙ্গও সারা ভারতবর্ষকে বিকল্প পথের সন্ধান নিয়ে ভারতবর্ষকে এগিয়ে যাওয়ার পথ দেখাচ্ছে। এই

কথা বলে বাজেটকে পুনরায় সমর্থন করে এবং সমস্ত কাট মোশনের বিরোধিতা করে শেষ করছি।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী শেখ দৌলত আলি :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমাদের মুখ্যমন্ত্রী ১৮ এবং ১৯ নং দাবির অধীনে যে ব্যয়-বরাদ্দের মঞ্জুরি চেয়েছেন, আমি তার বিরোধিতা করছি। আমি এতক্ষণ শাসক পক্ষের মাননীয় সদস্যের বক্তৃতা শুনছিলাম যে, কি ছিল, কি হয়েছে। ওঁর কথা শুনে মনে হয়েছিল যে, কি ছিনু, কি হনু। আমার কথা হচ্ছে এই মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন—নতুন সহস্রাব্দে আমাদের কাজের গতি, প্রশাসনে গতি আনতে হবে। একটা কথা আগেই আমি বলতে চাই, নতুন সহস্রাব্দে বাংলাভাষা তিনি চালু করেছেন। এটাকে স্বাগত না জানিয়ে পারি না, কারণ এতদিন বাংলাভাষা চালু ছিল না। এর আগে অনেক আলোচনা হয়েছে, তাই দীর্ঘ আলোচনায় যাচ্ছি না, সময়ও কম। আমি বলতে চাই, প্রশাসনে—মাননীয় মুখ্যমন্ত্রী বলেছন—সততা, সময়ানুবর্তিতা এবং প্রশিক্ষণ, এই তিনটিকে তিনি আরও তরান্বিত করতে চান। আমি শুধু এই হাউসে বলতে চাই, আজকের প্রশাসনে সততা বলে কোনও কিছু আপনারা দেখেছেন, সেখানে কাজের মধ্যে কোনও অনেস্টি আছে? নেই। অথচ আপনারা চিৎকার করে বলছেন—প্রশাসনে সততা আছে। আমি বলছি, আজকে প্রশাসনে সততা বলে কিছু নেই। ওপক্ষের কেউ একজন বলেছেন—১৯৭৭ সালের আগে প্রশাসন বলে কিছু ছিল না। তাঁদের দৃষ্টিতে সেটা হতে পারে, কিন্তু বর্তমানে প্রশাসনে যে স্থবিরতা এসেছে সেটা বলতে গিয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর বয়সের ফলে সেটা হয়েছে সেটা আমি বলতে চাই না, তবে কাজের গতিতে কিন্তু স্থবিরতা এসে গেছে। সততা বলে যে শব্দ ব্যবহার করেছেন, বাস্তব ক্ষেত্রে—ডি.এম., এস.ডি.ও., বি.ডি.ও. অফিসে যান, দেখে আসুন সেখানে কতটা সততার সঙ্গে অফিসাররা কাজ করছেন। আপনাদের বললে হয়ত রাগ করবেন, দক্ষিণ ২৪-পরগনায় গিয়ে দেখতে পারেন, সেখানে দক্ষিণ ২৪-পরগনার ডি.এম.-কে কত প্রকারে হেনস্থা করা হচ্ছে। অথচ বলছেন যে, আপনারা দক্ষ এবং নিরপেক্ষ প্রশাসন দিতে চান! কিন্তু বাস্তব ক্ষেত্রে দেখছি, যারা দক্ষ আছেন তাঁদের অদক্ষ করে রাখছেন। এটা কেন? আজকে প্রশাসনকে পঙ্গু করবার নায়ক আপনারা। এই নায়কেরা ভূমিকায় থাকবার ফলে আজকে প্রশাসনে স্বচ্ছতা আসছে না। বলেছেন, মহকুমায় অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং করেছেন। দক্ষিণ ২৪-পরগনায় গিয়ে দেখুন, সেখানে এমনই অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং তৈরি করেছেন এবং এমনই সততার সঙ্গে তারা দুর্নীতি মুক্ত হয়ে কাজ করছেন, যার ফলে সেই বিল্ডিংয়ে ওঠা যায় না। সেই বিল্ডিং-এর সমস্ত ফাইল ভিজছে। আজকে যদি আপনার ইনফর্মেশন টেকনোলজি থাকত তাহলে এখানে বসে বসেই এসব খবর পেতেন।

তবে তিনি বলেছেন যে, ইনফর্মেশন টেকনোলজি এই মিলেনিয়ামে উপহার দেবেন। আমি বলতে চাই, পশ্চিমবঙ্গে প্রশাসনে সততা বলে কিছু নেই। অন্য দিকে সময়ানুবর্তিতা! আজকে মানুষকে ধোঁকা দেবার জন্য তিনি বলছেন—পশ্চিমবঙ্গে ওয়ার্ক কালচার ফিরিয়ে আনতে চাই, পশ্চিমবঙ্গ অফিসে-আদালতে ওয়ার্ক কালচার ফিরিয়ে আনতে চাই।

১১টার সময় কাউকে গিয়ে পাবেন, ১২ সময় কাউকে গিয়ে পাবেন? ওখানে গিয়ে স্যালুট না করলে কোন অফিসার কথা শোনে? আপনারা তো জন প্রতিনিধি, মহকুমা অফিসে গিয়ে স্লিপ দিয়ে তবে অফিসারের সঙ্গে কথা বলতে পারেন। এই তো প্রশাসন, এই তো প্রশাসনের গতি। এই প্রশাসন নিয়ে নূতন কিছু করতে চাইছেন! কথাটা খুব তেতো, আপনারা সাহসের সঙ্গে বলতে পারছেন না, বললে হয়ত আপনাদের অন্য অবস্থা তৈরি হতে পারে সেই জন্য আপনারা বলছেন মা, আমি বলতে চাই সময়ানুবর্তিতা, রেগুলারেটি অফিসারদের নেই। প্রতিদিন গ্রামে গঞ্জে আমরা কাজকর্ম করি, যাঁরা গ্রাম বাংলার এম.এল.এ., যারা এস.ডি.ও., বি.ডি.ও. অফিসে অফিসারদের সঙ্গে দেখা করতে যান তাঁরা সময় মতো অফিসারদের পান না। তাঁদের সময়ে পেয়েছেন এই কথা কিন্তু আপনারা বুক ফুলিয়ে বলতে পারবেন না। আর প্রশিক্ষণের কথা? মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় বলেছেন, আমি রিপিট করতে চাইছি না। আজকে অ্যাডমিনিস্ট্রেশনকে পরিচ্ছন্ন করতে গেলে প্রশিক্ষণ দরকার। এই প্রশিক্ষণ যথাযথভাবে সর্বত্র দিতে পারেননি, আরও প্রশিক্ষণ দেওয়া দরকার। এই প্রশিক্ষণ দিলে অফিসারদের সময়ানুবর্তিতা এবং সততা বেড়ে যাবে। ভিজিলেন্স কমিশনের কথা বলেছেন, অনেক অফিসারকে ভিজিলেন্স কমিশনে ধরেছেন। তাঁদের মধ্যে কতজনকে তিরস্কৃত করেছেন কত জনকে পুরস্কৃত করেছেন তাঁর হিসাব এখানে নেই। এখানে অভিযোগের সেল করেছেন। ব্লক লেভেলে হয়েছে মহকুমা লেভেলে হয়েছে এবং ডিস্ট্রিক্ট লেভেলে হয়েছে। আপনি বলুন কত জন লোক অভিযোগ করে তারা সুবিচার পেয়েছে। কলকাতায় ৪ হাজার অভিযোগ পেয়েছেন, বলুন তার মধ্যে কত জন সুফল পেয়েছে। গ্রাম বাংলায় ডিস্ট্রিক্ট ওয়াইজ ১৫ হাজার অভিযোগ পেয়েছেন, তার মধ্যে কত জন সুফল পেয়েছেন বলুন, তাঁদের মধ্যে কত জনের অভিযোগ দ্রুত নিষ্পত্তি হয়েছেন বলুন। দ্রুত নিষ্পত্তি হওয়ার জন্য প্রচেষ্টা নেওয়া হয়েছে। উনি বার বার বলেন যে আমাদের দায়বদ্ধতা বেড়েছে। গরিব মানুষদের উপকার করার জন্য আরও বেশি দায়িত্ব বোধ আরও বেশি রেসপনসিবিলিটি নিয়েছেন বলছেন। কিন্তু আজকে গরিব মানুষদের কি অবস্থা দেখুন। আজ গরিব মানুষ তাদের প্রয়োজনে যদি বি.ডি.ও. অফিসে যান তাহলে সেখান থেকে তারা প্রত্যাক্ষিত হচ্ছে, এস.ডি.ও. অফিসে যাওয়ার তাদের ক্ষমতা নেই, আর ডি.এম. অফিসে তো বলাই বাহুল্য। আজকে গরিব মানুষদের দারিদ্র দূর করতে গিয়ে সত্যিকারের দরিদ্র্যকেই হটিয়ে দিচ্ছেন। প্রশাসন তাদের সঠিকভাবে হেল্প করতে পারছে না। আজকে

মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর ভাষণে প্রশাসনে তিনি সততা চেয়েছেন নিরপেক্ষতা চেয়েছেন। কিন্তু গরিব মানুষদের কোনও উপকার হয়নি। আজকে প্রশাসনের কাছে এখনও তারা বঞ্চিত, এখনও তারা লাঞ্ছিত নিগৃহীত। এই কথা আপনাদের বুক ফুলিয়ে বলার দরকার ছিল, সেটা বললেন না। আজকে এখানে আবু আয়েশ মন্ডল মহাশয় কেবলমাত্র ১৯৭৭ সালের রেকর্ড থেকে আরম্ভ করেছেন এবং সেই রেকর্ডই বাজিয়ে চলে গেলেন। এখানে তাঁর কোনও কন্স্ট্রাকটিভ কথাবার্তা নেই। আজকে তাই বলতে চাই যে আপনারা নিশ্চয়ই বুঝতে পারছেন যে বি.ডি.ও. অফিসে গেলে বি.ডি.ও.-কে পাওয়া যায় না, আমি উদাহরণ দিয়ে দেখিয়েছি মহকুমা অফিসে কোথাও কোনও কাজ হয় না। বিশেষ করে জুডিশিয়াল ক্ষেত্রে দেখুন, জুডিশিয়াল মাথায় থাকবে, বলতে বাধা থাকলেও এখানে বলি, আমার পয়সা যদি একটু বেশি থাকে তাহলে আমার পক্ষে যাবে, আমি আসামী হলেও তাড়াতাড়ি মুক্তি পাব এবং আমাকে আসামীর কাঠগড়ায় দাঁড়াতে হবে না। এই কথা আপনাদের জানা আছে তবুও আপনারা বলতে পারছেন না। যাই হোক আপনাদের যদি সত্যিকারের গরিব মানুষদের প্রতি উপকার দেখতাম তাহলে নিশ্চয়ই সাপোর্ট করতাম। কিন্তু না গরিব মানুষদের কল্যাণ কিছু করা হয়নি, নারীরা আজকে এই রাজত্বে লাঞ্ছিত, ধর্ষিত হয়েছে। তাই আমি এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী হাফিজ আলম সৈরানি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে এই সভায় মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে আমি দু-চারটি কথা বলব। কেন সমর্থন করছি, সেই ব্যাপারে যদি বলতে হয়, তাহলে এই সভায় বিরোধী পক্ষের সর্বশ্রেষ্ঠ বক্তা সৌগতবাবু সব কথাগুলিই বলে দিয়েছেন। সৌগতবাবুর বক্তব্য থেকে পরিষ্কার হয়ে গেছে যে এই বাজেটকে সমর্থন করা ছাড়া আমাদের কোনও উপায় নেই। আমরা তো সরকার পক্ষের সদস্য। কিন্তু বিরোধী পক্ষের সদস্য হিসাবে তিনি যে ভাবে বক্তব্য রেখেছেন, তা থেকে এটা পরিষ্কার যে একটা সর্বাঙ্গ সুন্দর বাজেট মুখ্যমন্ত্রী এই সভায় রেখেছেন। সেজন্য আমি একে সমর্থন করছি। সমর্থন করতে গিয়েও কিছু সুপারিশ বিনয়ের সঙ্গে আমাদের মুখ্যমন্ত্রীর সামনে আমি রাখতে চাই। ক্ষমতা বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে যে প্রশাসনিক ব্যবস্থা গড়ে উঠেছে, দেখা যাচ্ছে রাজ্য সচিবালয় যেটা আছে, তার যে কাজকর্মগুলো কংগ্রেস আমলে গড়ে উঠেছিল, সেটা কিন্তু রাজ্য সচিবালয়ে আজকে নেই। ক্ষমতা বিকেন্দ্রীকরণের ফলে জেলা শাসক এবং মহকুমা শাসকের যে দপ্তর আছে, সেই প্রশাসনিক দপ্তরগুলোর ওপরে কাজের ভারটা পড়েছে, কাজের চাপ সেখানে বেড়েছে। সেই তুলনায় জেলা প্রশাসনে যে পরিকাঠামো প্রয়োজন সেটা আমরা গড়ে তুলতে পারিনি। ফলে, অনেক জন-কল্যাণমূলক কাজ, যেগুলো খুব

তাড়াতাড়ি হওয়ার কথা, সেগুলো পরিকাঠামোর অভাবে জেলা প্রশাসন, ব্লক প্রশাসন করতে পারছে না। স্যার, জেলা, মহকুমা এবং ব্লক, এই তিনটে স্তরের মধ্যে মহকুমা স্তরে কাজ নেই। মহকুমা স্তরে যে দপ্তরটি আছে, সেটি আজকে অচল হয়ে গেছে। সেখানে একমাত্র কাজ হচ্ছে ল অ্যান্ড অর্ডার প্রবলেম দেখা। তার সঙ্গে ট্রেজারি বিলসে সই করা ছাড়া আর কোনও কাজ নেই। আমার প্রস্তাব হচ্ছে, মহকুমা স্তরে যে ব্লকগুলো আছে, সেগুলোকে মহকুমার সঙ্গে যুক্ত করে দেওয়া হোক। মহকুমা এবং ব্লক দপ্তর, দুটিকে যুক্ত করে মহকুমা ব্লক হিসাবে যদি ঘোষণা করা হয় এবং মহকুমায় শাসক যিনি থাকবেন তাঁকে ব্লক শাসক হিসাবে যদি নিযুক্ত করা হয়, তাঁর ওপরে যে কাজের দায়িত্ব থাকবে তা দেখাশুনার জন্য সেখানে দুজন জয়েন্ট বি.ডি.ও. নিযুক্ত করে যদি এটাকে গড়ে তুলতে পারি, তাহলে আমরা মহকুমা দপ্তরকে উন্নয়নের কাজে ব্যবহার করতে পারব। বামফ্রন্ট ক্ষমতায় আসার সঙ্গে সঙ্গে সরকার বলেছিলেন, আমলাতান্ত্রিক ব্যবস্থা যেটা আছে তাকে আমরা দুর্বল করে দেব এবং জন-কল্যাণমূলক যে দপ্তর আছে, তাকে শক্তিশালী করব। আমাদের সরকার অনেক সফলতা অর্জন করেছে। এই ব্যাপারে আমাদের দ্বিমত নেই। কিন্তু যে ব্যাপারটি আমরা লক্ষ্য করেছি, অনেক ক্ষেত্রে প্রশাসক বা আমলা যাঁরা আছেন তাঁরা আমাদের কথার গুরুত্ব দেন না। আমি এই ব্যাপারে নির্দিষ্ট উদাহরণ দিচ্ছি। আমাদের পশ্চিমবঙ্গ সরকার ৩টি মহকুমা—ইসলামপুর, আসানসোল এবং গ্রেটার ক্যালকাটাকে তিনটি মহকুমা হিসাবে চিহ্নিত করে বলেছিলেন, উর্দু ভাষাকে স্বীকৃতি দেওয়া হল। তারপর কিছু কাজ করার জন্য মহকুমা শাসক এবং জেলা শাসককে নির্দেশ দিয়েছিলেন। তাঁরা সেই কাজগুলো করেননি। বরং উল্টো রিপোর্ট তাঁরা সরকারকে দিলেন যে, এটা দরকার নেই, এর চাহিদা নেই। আমরা হাউসে সিদ্ধান্ত নিলাম যেখানে, সেখানে সেটা যদি কিছু আমলার কথামতো পরিবর্তন হয়, তাহলে বলতে হয়, আমলাতন্ত্র এখনও বজায় আছে। তার সঙ্গে সঙ্গে আমি বলতে চাইছি যে, আলিপুরদুয়ারের কথা সবাই জানেন। এই জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার মহকুমার বিভিন্ন সমস্যা আছে। এখানে কামতাপুরী সমস্যা এবং বোরো আন্দোলনের প্রভাব পড়েছে। এই অবস্থায় এই মহকুমা একটা অগ্নিগর্ভ অবস্থায় রয়েছে। এই অবস্থায় দাঁড়িয়ে জলপাইগুড়ি জেলাকে ভাগ করে আলিপুরদুয়ারকে কেন্দ্র করে একটি জেলা গঠন করতে পারলে এই বিচ্ছিন্নতাবাদের যে আন্দোলন সেই বিচ্ছিন্নতাবাদের আন্দোলনকে প্রশাসনিক ভাবে দমন করা সম্ভব হবে বলে মনে করছি। তার সঙ্গে সঙ্গে আরেকটি কথা বলতে চাইছি যে, আমার সবিনয় প্রস্তাব যে আমাদের অ্যাকাউন্টেবিলিটির কথা এই বাজেটে বলা হয়েছে। এই ব্যাপারে আমার তিক্ত অভিজ্ঞতা আছে, সেই অভিজ্ঞতার ভিত্তিতে বলছি যে, মাননীয় মুখ্যমন্ত্রীর দপ্তরে আজ থেকে কিছু দিন আগে আমি গিয়ে একটা চিঠি দিয়ে এলাম। আগে বারে বারে দেখেছি যে, অন্যান্য মন্ত্রীদের চিঠি লিখলেও সেই চিঠির উত্তর পাওয়া

যায় না, কিন্তু মুখ্যমন্ত্রীকে যখনই চিঠি লিখেছি তার একটা জবাব অন্তত পাওয়া যেত। একটা কম পক্ষে দু লাইনের লেখা পেতাম যে আমরা এই বিষয়ের অভিযোগটা কনসার্ন্ড ডিপার্টমেন্টের কাছে পাঠিয়ে দেওয়া হয়েছে। একটা কমপক্ষে রিপ্লাই পেতাম। কিন্তু আশ্চর্যের বিষয় একটি গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে নিজে মুখ্যমন্ত্রীর কাছে গেছিলাম, সেখানে মুখ্যমন্ত্রী উপস্থিত ছিলেন না, তাঁর একজন অফিসারের হাতে চিঠি দিলাম। কিন্তু আজ পর্যন্ত তার কোনও রিপ্লাই পাওয়া গেল না। এই রকম সব ঘটনা ঘটছে। এটা ঠিকই নিয়ম করে সময় মতো কর্মচারিদের অফিসে আনতে পেরেছেন। কিন্তু এই জিনিসটা কলকাতার লাল বাড়ির ক্ষেত্রে প্রযোজ্য হয়েছে, গ্রাম গঞ্জের যে সমস্ত বিধায়ক থাকেন তারা জানেন যে, বি.ডি.ও. অফিসে গিয়ে, ব্লক অফিসে গিয়ে, এমন কি জেলা শাসকের অফিসে গিয়েও নির্দিষ্ট সময়ে সরকারি কর্মচারিদের অফিসে আসতে দেখে না। সেখানে ব্লক অফিস বলুন, বি.ডি.ও. অফিস বলুন সর্বত্রই বেশির ভাগ কর্মচারিরা তো উপস্থিত থাকেন না, এমন কি অনেক সময়ে যারা আধিকারিক, তাঁরাও উপস্থিত হন না। এটা আমার দাবি এই বিষয়টা দেখা উচিত। কারণ যেহেতু জেলার গুরুত্ব অনেক বেশি সেই কারণে গ্রামের মানুষ তার কাজের জন্য বি.ডি.ও. অফিসটাকে লাল বাড়ি মনে করে। এবং সেখানে রাইটার্স বিল্ডিংসে যদি সময় মতো কর্মচারী আসে, এখানে আসবে না কেন? গ্রামের বি.ডি.ও. এবং ব্লক অফিসগুলোতে যদি সরকারি কর্মচারিরা সময় মতো না যায় তাহলে সরকারের যে নীতি—ক্ষমতা বিকেন্দ্রীকরণের মাধ্যমে গ্রামের গরিব মানুষ এবং পিছিয়ে পড়া মানুষদের উন্নতি করা, সেটা হবে কি করে? সেখানে তো উন্নয়ন হবে না। তারপরে আপনারা পঞ্চায়েতের ক্ষেত্রে বিভিন্ন রিজার্ভেশন দিয়েছেন যেমন এস.টি., এস.টির রিজার্ভেশন দিয়েছেন, মহিলাদের রিজার্ভেশন দিয়েছেন। কিন্তু গ্রামে সামগ্রিক যে ঘটনা ঘটছে তাতে দেখছি অফিসাররা তাদের সেইভাবে গুরুত্ব দিচ্ছেন না। তাদের আনকালচার্ড মনে করে তাদের সঙ্গে কথা বলতেই চায় না। আমরা জানি কি ভাবে অফিসে এসে ব্যবহার করতে হয় তা তারা জানে না কিন্তু তারা যেহেতু জন প্রতিনিধি সেই কারণে তাদের সঙ্গে কিভাবে আধিকারিকদের ব্যবহার করা উচিত জানা দরকার। এই বিষয়টা আধিকারিকগণের ধারণা থাকা দরকার। এই কয়েকটি প্রস্তাব রেখে আমি পুনরায় আপনার বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এতক্ষণ ধরে বিধানসভার সদস্য শ্রী হাফিজ আলম সৈরানির বক্তব্য শুনলাম। এই বক্তব্য শুনে আমার মনে হয়েছে এতো আমাদের নিজেদের কথাই শুনতে পাচ্ছি। যে কথাটি উনি বলেছেন তাতে হয়ত প্রথম দিকে একটু সমর্থনের কথা বলেছিলেন কিন্তু বক্তব্যের পুরোটাতেই রাজ্যের যে ত্রুটি, প্রশাসনিক ত্রুটি, কর্ম সংস্কৃতির অভাব ইত্যাদি বারে বারে উল্লেখ করার চেষ্টা করেছেন। আমি আপনার মাধ্যমে এই বাজেটের বিরোধিতা করে দু

একটি কথা বলতে চাই।

[4-10 — 4-20 p.m.]

তা হলে আমার মনে হয়, আমাদের উল্টো দিকে যারা বসে আছেন তাদের দূর দৃষ্টির অভাব এবং রাজনৈতিক সংকীর্ণতা আজকে পশ্চিমবাংলাকে অনেক পিছিয়ে দিয়েছে এবং সেটা আজকে প্রতিফলন ঘটেছে প্রতি ক্ষেত্রে। আমরা দেখেছি যে মুখ্যমন্ত্রী যখন বক্তৃতা করেন তখন প্রায়ই উল্লেখ করেন 'ওরা' এবং 'আমরা' এই কথাগুলি উল্লেখ করেন। আমরার মধ্যে কারা পড়ছি এবং ওরার মধ্যে কারা পড়ছে এটা আমরা বুঝতে পেরেছি। একটা প্রশাসনে রাজনৈতিকতা একেবারে উঁচু থেকে নিচ পর্যন্ত যে রাজনীতিকরণ করে দেওয়া আই.এ.এস. লেবেল, সেক্রেটারি লেবেল থেকে শুরু করে যোগ্যতা এবং অযোগ্যতা না মেনে একদম নিচ তলা পর্যন্ত রাজনীতিকরণ করে দেওয়া শুধুমাত্র দলের প্রতি কমিটমেন্ট দেখে যা করছেন এটা করা যায় না। পশ্চিমবাংলার প্রশাসন আজকে সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। এখানে যারা বসে আছেন তারা প্রতি মুহূর্তে জেলার অবস্থাটা কি সেটা দেখতে পাচ্ছেন। আজকে সৌগত বাবু বলছিলেন, এখানে রাইটার্স বিল্ডিংয়ে কেউ ১১টার আগে আসেন না। যেখানে মুখ্যমন্ত্রী নিজে বসেন। আমিও জেলার সদস্য ছিলাম সেখানে বি.ডি.ও., এস.ডি.ও.-দের অফিসে দেখেছি, সেখানে কর্মচারিদের খুব কম পাওয়া যায়। যখন পাওয়া গেল তখন তাদের মধ্যে বিরক্তি দেখা যায়। আবার যদি কখন ক্রিকেট খেলা হয়, তখন দেখা যায় তারা এক সাথে বসে জোটবদ্ধভাবে খেলা দেখে। ফলে গ্রামের সাধারণ মানুষ গরিব মানুষ, গ্রামের দারিদ্র মানুষকে হয়রানির মধ্যে পড়তে হয়। আপনারা দেখেছেন মুখ্য সচিবের যখন অ্যাপয়েন্টমেন্ট হয় তখন তার যোগ্যতা সিনিয়রিটি দেখে হয় না, ৩।৪ জনকে ডিঙ্গিয়ে নেওয়া হয়। অনীশবাবুকে দেখলাম, ইলেকশন কমিশনার হিসাবে যখন ওনার কাছে গিয়েছি, চিফ সেক্রেটারি হিসাবে ওনার কাছে গিয়েছি, ব্যক্তিগত ভাবে ওনার প্রতি আমার কোনও রাগ নেই, কিন্তু তাকে দেখে আমার মনে হয়েছে তর হেড ক্লার্ক এর বেশি যোগ্যতা নেই। তাকে তুলে এনে চিফ সেক্রেটারির প্রাইজ পোস্ট দেওয়া হল। তাকে ইলেকশন কমিশনার করা হয়েছে। যখন এন.কৃষ্ণমূর্তিকে চিফ সেক্রেটারি করা হয়েছে তখনও কমিটমেন্ট দেখে করা হয়েছে, এটা পলিটিক্যাল কমিটমেন্ট দেখে নিয়োগ করা হয়েছে। এখানে যোগ্যতার বিচার করা হচ্ছে না। তাই পশ্চিমবাংলার ক্ষেত্রে কর্মসংস্কৃতিটা একেবারে ভেঙ্গে পড়েছে। রাজ্য সরকার আবার যেটা বলেছেন, কাজেতে ট্রেনিং দেওয়ার জন্য, সল্ট লেকে ট্রেনিং ইন্সটিটিউট করেছেন, এই ট্রেনিং ইন্সটিটিউট যেটা হয়েছে সেখানে যাদের দিয়ে পড়ানো হয়, শেখানো হয় এটা একটা কন্টিনিউয়াস প্রসেস। আমি স্পিকারকে একটু আগে এই ব্যাপারে বলছিলাম সব ক্ষেত্রে কর্মচারিদের মধ্যে একটা ওরিয়েন্টেশন দরকার। অফিসারদের

মধ্যে ওরিয়েন্টেশন দরকার। আমরা অন্য রাজ্যের সাথে প্রতিযোগিতার মধ্যে থাকতে চাই। গতকাল একজন হায়দ্রাবাদ থেকে এসেছেন, তার সঙ্গে কথা হচ্ছিল, নিজেও আমি ব্যাঙ্গালোরে গিয়েছিলাম, সমস্ত ক্ষেত্রে প্রশাসনের ক্ষেত্রে অনেক দিক থেকে আমরা পিছিয়ে যাচ্ছি। এইভাবে যদি অ্যাডমিনিস্ট্রেশনকে কন্ট্রোল করা হয়, তাহলে পুলিশ থেকে প্রশাসন থেকে শুরু করে সব ক্ষেত্রে রাজনৈতিক ভাবে কন্ট্রোল করা হয় তাহলে এই অবস্থাই হয়। আমি পরিস্কার করে বলতে পারি, একজন ডাক্তারের সঙ্গে আমার দেখা হয়েছিল, আমি তাকে জিজ্ঞাসা করেছিলাম, এখানে কাজ হচ্ছে না কেন, তিনি বলেছিলেন, আমাকে মেরে তাড়িয়ে দিন। এখানে কাজ করার মতো কোনও পরিবেশ নেই। আজকে যোগ্যতা সম্পন্ন লোক গ্রামে গেলেও দেখা যাচ্ছে, গ্রামে কাজের পরিবেশ নেই। অশোক মিত্র কমিশনে যে রিপোর্ট ১৯৮৩ সালে পেশ করা হয়েছিল, আমরাও পেয়েছিলাম, এই ব্যাপারে আমি মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই, সেই রিপোর্ট কতটা কি প্রয়োগ করা হয়েছে আমাদের রাজ্যে এবং কতটা প্রয়োগ করা হয়নি, কেন প্রয়োগ করা হয়নি সেটা বলবেন। একজন বিশিষ্ট ব্যক্তিকে নিয়ে যখন কমিটি করা হল, তিনি এটা রিপোর্ট করলেন, আমাদের রাজ্যে কতটা তার প্রয়োগ করা গেল। আমরা দেখেছি, জেলা ভাগের ক্ষেত্রে কেন মেদিনীপুরকে ভাগ করা যাচ্ছে না। যেখানে মেদিনীপুর বিরাট জেলা, এক প্রান্ত থেকে আর এক প্রান্তর যোগাযোগ করা অসম্ভব, জেলা প্রশাসনের ক্ষেত্রে অসম্ভব, পুলিশের ক্ষেত্রে অসম্ভব সেটাকে কেন ভাগ করা যাচ্ছে না?

এটা সি.পি.এম. দলের অভ্যন্তরীণ ব্যাপার বলে আমরা শুনেছি, কার ভাগে কতটা পড়বে সেই নিয়ে গন্ডগোল। এছাড়াও অফিসারদের নিয়ে একটা কমিটি করার কথা হয়েছিল, তাতে চিফ সেক্রেটারি থেকে শুরু করে অর্ধস্তন কর্মচারিরাও থাকবে। বিরাট অঞ্চল জুড়ে একটা থানা রয়েছে, সেটাকে ভাগ করার ব্যাপারে বা কোন ব্লককে ভাগ করার ব্যাপারে তারা কাজ করবে। আমরা জানতে পারছি না সত্যি সত্যি কোনও কমিটি তৈরি হয়েছে কিনা। এর পরে আসছি আজকে যেটা সবচেয়ে বেশি করে দরকার, কিছুদিন আগে মুখ্যমন্ত্রী গিয়েছিলেন কলকাতা কর্পোরেশন সার্ভে ডিপার্টমেন্টে একটা কম্পিউটারের উদ্বোধন করতে—মুখ্যমন্ত্রী থাকলে তাকে জিজ্ঞাসা করে নেবেন। তিনি বললেন "কম্পিউটার সম্বন্ধে আমাদের অন্য ধারণা ছিল, কিন্তু আজ জন-জীবনের সঙ্গে এবং সভ্যতার সঙ্গে এগিয়ে যাবার জন্য কম্পিউটার আনা দরকার"। আজকে যেকথা এখানে উল্লেখ করেছেন ওয়েব সাইট এবং ইন্টারনেটের ব্যাপারে, কলকাতা কর্পোরেশনের স্টোরে একটা কম্পিউটার বসানোর জন্য আমরা দীর্ঘদিন ধরে দাবি করে আসছি। স্টোরে কত জিনিসপত্র আছে, একটা কম্পিউটার বসালে হেড অফিস থেকে সহজেই জানা যেতে পারে স্টোরে কত মাল আছে। এরজন্য দরকার ছিল আধুনিক ব্যবস্থা, কিন্তু আজও পর্যন্ত কলকাতা কর্পোরেশনে একটা কম্পিউটার স্টোরে বসানো হল না। প্রত্যেকটি

জেলায় যে ডিস্ট্রিক্ট অফিসগুলো আছে রাইটার্সের সঙ্গে তাদের কোনও যোগাযোগ নেই। স্বরাষ্ট্রমন্ত্রী এবং চিফ সেক্রেটারিকে সম্পূর্ণ ভাবে টেলিফোনের উপরে নির্ভর করে প্রশাসন চালাতে হচ্ছে। যেখানে ভারতবর্ষের অন্যান্য রাজ্যে ইন্টারনেট কানেক্টেড হয়ে যাচ্ছে, খবরা-খবর পাওয়া যাচ্ছে। দিল্লি থেকে সি.বি.এস.ই. পরীক্ষার রেজাল্ট ইন্টারনেটের মাধ্যমে ছাত্র-ছাত্রীরা জানতে পেরে যাচ্ছে। যেখানে কিনা আমাদের রাজ্য এত প্রগতিশীলতার কথা বলে, দ্রুততার সঙ্গে এগোচ্ছে বলে মানুষের কাছে দাবি করে, তখন কিন্তু এই আধুনিক প্রযুক্তিকে এবং ইনফর্মেশন টেকনোলজিকে আমাদের ব্যবহারিক জীবনে কেন প্রয়োগ করা হচ্ছে না। মুখ্যমন্ত্রী তার ভাষণে এক জায়গায় বলেছেন আমরা একটা ওয়েব সাইট স্থাপন করেছি। কিন্তু এর বেটার লিঙ্কেজ যদি না করা যায় তাহলে হবে না। বুদ্ধদেববাবু সর্বস্তরে বাংলা ভাষা চালু করবেন সেটা আমরা মেনে নিচ্ছি। কিন্তু যাদবপুর বিশ্ববিদ্যালয়ের সংশোধনী যেটা এসেছিল তাতে এমন এমন বাংলা ভাষা ব্যবহার করা হয়েছিল তার মানে আমি বুঝতে পারিনি। ব্যবহার করা হয়েছিল 'অতিবৃত্ত' ও 'প্রত্যভিযোজিত' এর মানেগুলো কি আমি জানি না। সহজ সরল ভাষা চালু করলে আমাদের কোনও আপত্তি নেই, কিন্তু সুনীতি চট্টোপাধ্যায় বা চলন্তিকা থেকে দাঁত ভাঙ্গা শব্দ ব্যবহার করার কি মানে আমি জানি না। সরকারি ভাবে বাংলা ভাষা প্রয়োগ নিয়ে কিন্তু আমাদের কোনও আপত্তি নেই। ভিজিলেন্স কমিশনের ব্যাপারে বলি, এখানে বলা হয়েছে ভিজিলেন্স কমিশনের রিপোর্ট ১৯৯৮ সাল পর্যন্ত এসেছে। আমাদের কাছে আজ পর্যন্ত—আজকে যে আলোচনা হচ্ছে মাননীয় মুখ্যমন্ত্রীর বাজেটের উপর, তাতে ১৯৯৬ সাল পর্যন্তই এসেছে ভিজিলেন্স কমিটির রিপোর্ট। সেই ভিজিলেন্স কমিশনে শাস্তি দেওয়ার ব্যবস্থা যেভাবে করেছে—৬০ জন লোককে অভিযুক্ত করেছে, আর শাস্তি পাচ্ছে ১০-১৫-২৫-৩০ জন। এই বিষয়টার প্রতি আরও বিশেষ ভাবে লক্ষ্য রাখা দরকার। যদি প্রকৃত শাস্তি দেওয়ার ব্যবস্থা থাকে, তাহলে সকলেই উপকৃত হবে। এই কথা বলে, মুখ্যমন্ত্রীর বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী তথা পশ্চিমবঙ্গ সরকারের স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী জ্যোতি বসু মহাশয় যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাবগুলো আনা হয়েছে তার সমর্থন করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা আমাদের এই ট্রেনিং-এর শেষ বছরে এসে পৌঁছেছি। দীর্ঘ ২৩।২৪ বছর ক্ষমতায় থাকা মানে এই নয় যে, পশ্চিমবাংলার মানুষকে

বামফ্রন্ট সরকার একটা দক্ষ, নিরপেক্ষ এবং সৎ প্রশাসন উপহার দিতে পেরেছে, যার জন্য বারংবার তারা ক্ষমতা ফিরে এসেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী তার বাজেটে বক্তৃতার ছোট্ট বইতে কয়েকটি দিক উল্লেখ করে আমাদের কাছে তথা বাংলার মানুষের কাছে বলবার চেষ্টা করেছেন, যে, নতুন সহস্রাব্দে অন্য রাজ্যের সাথে, গোটা দুনিয়ার সাথে প্রশাসনকে আধুনিকিকরণ করে আরও তার দক্ষতা বাড়াতে চান। যদিও লেট দ্যান নেভার। মুখ্যমন্ত্রী সহ তাঁর দলের লোকেরা রাস্তার মোড়ে, বাজারে রাজনৈতিক বিরোধিতা করেছিল দীর্ঘদিন ধরে অটোমোশনের বিরুদ্ধে। আজকে যখন সমস্ত জায়গায়, সমস্ত ক্ষেত্রে এই প্রযুক্তিকে ব্যবহার করে প্রশাসনিক ক্ষেত্রে কাজে লাগাবার চেষ্টা হচ্ছে, তখন অনেক পরে, অনেক দেরিতে পশ্চিমবঙ্গের সরকার, জ্যোতি বাবুর সরকার সেই প্রযুক্তিকে কাজে লাগাবার চেষ্টা করছে। অনেক দেরি হয়ে গেছে। দেরিতে হলেও আমরা চাইছি এটা চলুক। আজকে সমস্ত আস্থা, সমস্ত বিশ্বাস এই প্রশাসনের উপর থেকে মানুষের নষ্ট হয়ে গেছে। এখানে কোনও প্রশাসন আছে বলেই এই রাজ্যের মানুষ মনে করছে না। দক্ষতা দূরের কথা, কোথাও সীমিত ক্ষমতা, সীমিত আর্থিক ব্যবস্থার কথা বলা হচ্ছে। সীমিত আর্থিক অবস্থা থাকলেও কেন দায় বদ্ধতার ক্ষেত্রে দৈন্যতা থাকবে, কেন উপেক্ষা থাকবে? সৌগত রায় বলেছেন ওয়ার্ক কালচারের কথা। সেই কথারই প্রতিধ্বনি করে বলি, আজকে সর্বক্ষেত্রে প্রশাসনগত রাজনীতিকরণ করা হয়েছে। কয়েক দিন আগে দেখছিলাম—ভোটার লিস্ট তৈরি হচ্ছে দক্ষিণ ২৪ পরগনার ক্যানিংয়ে, তার হিয়ারিং চলছে, শাসক দলের লোকেরা হুড়মুড় করে ঢুকে গিয়ে বলছে তাদের কথামতো ভোটার লিস্ট করতে হবে। একজন ডেপুটি ম্যাজিস্ট্রেট পর্যন্ত তাদের প্রহার থেকে, লাঞ্ছনা থেকে রেহাই পায়নি। তাই লোকেরা বলছে, এমন ভাবে রাজনীতিকরণ করা হয়েছে, সেই মহাকরণ থেকে শুরু করে বি.ডি.ও. অফিস পর্যন্ত, সেখানে শাসক দল যা বলবে সেটাই আইন, সেটাই পথ, সেটাই বিচার, সেটাই নিয়ম, তার বিরুদ্ধে আন্দোলন করতে গেলেই সেখানে নেমে আসে আঘাত, অত্যাচার।

আবু আয়েশ মন্ডল মহাশয় বলছিলেন যে, তাহলে কি প্রশাসন বসে থাকবে? সেই বস্তা পচা কথা বারে বারে উল্লেখ করলেন। সেই ২১শে জুলাই রাইটার্স বিল্ডিং অভিযানের কথা তুললেন। সেদিন ওখানে গণতান্ত্রিক আন্দোলন হয়েছিল, গণতান্ত্রিক প্রতিবাদ হয়েছিল। সেই প্রতিবাদ তারা সহ্য করতে পারেনি বলে গুলি চালিয়ে ১৩ জনকে হত্যা করল। আগামী দিনের ভোটের বৈতরণী পার হতে গত বিধানসভার অধিবেশনে উত্তরবঙ্গ উন্নয়ন পর্যদ, পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্যদ গঠন করে দিলেন। এটা ধোঁকা মাত্র। এই ব্যাপারে উত্তরবঙ্গে কোনও মিটিং হয়নি। তাদের মিটিং এ ডাকা হয়নি। মিটিং গ্রেট ইস্টার্ন হোটেল হয়েছে। এই হোটেল বসে এই রাজ্যের রাজনীতিকরা কি মিটিং করলেন, তার বার্তা মানুষের কাছে কিভাবে পৌছাবে? পশ্চিমবঙ্গ সরকার উত্তরাঞ্চলের মানুষের

জন্য, পশ্চিমাঞ্চলের মানুষের জন্য কি ব্যবস্থা করছেন, সেটা এখানকার মানুষ কি করে জানবে? এবার ভিজিলেন্সে আসছি। সরকারি অফিসাররা দুর্নীতি করলে তার বিরুদ্ধে ভিজিলেন্স বসবে। কিন্তু এখানে দেখতে পাওয়া যাচ্ছে যে, ১০/১২ বছর ধরে তদন্ত চলছে, কিন্তু সেটা শেষ হচ্ছে না। ধামা চাপা পড়ে যাচ্ছে। সর্বক্ষেত্রেই রাজনীতিকরণের জন্য ভেঙ্গে পড়ছে। প্রশাসন ভেঙ্গে পড়েছে এবং প্রশাসনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাচ্ছে সব জায়গায়। তাই মহাকরণে মুখ্যমন্ত্রীকে বলতে হচ্ছে কর্মচারিরা সময় মতো আসে না। মন্ত্রীদের মোটামুটি ঘুরে ভিজিলেন্স দিতে হবে। সারপ্রাইজ ভিজিট দিতে হবে। ওয়ার্ক কালচার ফিরিয়ে আনতে হবে। কিন্তু সেটা আর ফিরে আসবে না। সেইজন্য এককালে অশোক মিত্র সংস্কার কমিটি, প্রশাসনিক সংস্কার কমিটি তৈরি হয়েছিল। তাতে অনেক রেকমেন্ডেশন ছিল, অনেক কথা বলা হয়েছিল। কিন্তু তার সুপারিশ কি গ্রহণ করা হয়েছে? সেটা আমি মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি। জনমুখী প্রশাসনের নামে চারিদিকে যে রাজনীতিকরণ হচ্ছে, সেখান থেকে মুক্ত হতে পারেনি বলে পশ্চিমবঙ্গের প্রশাসন আস্তে আস্তে সর্বনাশের দিকে চলে যাচ্ছে। স্যার, আমি বিধায়ক হিসাবে বলছি এবং এর আগে আমাদের সৌগত বাবুও বলেছেন যে, অশোক মিত্র সংস্কার কমিটিতে স্পষ্টভাবে এই কথা বলেছিলেন যে, ২৫ হাজার ৩০ হাজার ভিত্তিক আমাদের এখানের যে যে জেলা গঠন করা দরকার সেটা করতে হবে। আমাদের মেদিনীপুর জেলা পশ্চিমবঙ্গের শুধু বড় জেলা নয়, আগে সারা ভারতে বস্তার জেলা ছিল সবচেয়ে বড় জেলা। তাকে ছোট ছোট বিভাজন করা হয়েছে কাজের সুবিধার্থে। এই মেদিনীপুর জেলাকেও কাজের সুবিধার্থে উচিত। মুখ্যমন্ত্রী নিজে মেদিনীপুরে গিয়ে কাউন্সিল হাউসে বিধায়ক এবং রাজনৈতিক দলের নেতাদের সামনে বলেছিলেন যে, মেদিনীপুর জেলায় কাজের সুবিধার জন্য ৫৪টি ব্লকে ৩৭ জন বিধায়ক, ৫টা লোকসভার সদস্য থাকবে। এতবড় জেলায় কাজ চালানোর অসুবিধা, তাই এই জেলার বিভাজন করতে হবে। তিনি কাউন্সিল হাউসে এই কথা বলেছিলেন।

[4-30 — 4-40 p.m.]

সেই সভাতে আমাদের বলেছিলেন যে আমি শীঘ্র ব্লু প্রিন্ট তৈরি করছি, খসড়া করছি সেই খসড়া আপনাদের কাছে পৌঁছে দেব, আপনারা মতামত দেবেন এই জেলাকে কিভাবে বিভাজ করা যায়। আপনাদের যেটা চাওয়া সেটা আমরা রক্ষা করব। আজকে দেড় বছর হয়ে গেল, সামনের নির্বাচনও এগিয়ে আসছে কিন্তু মুখ্যমন্ত্রী তিনি নিশ্চয়ই নিজের ঘরে বসে আমাদের কথা শুনছেন, আমরা জানতে চাই তিনি যে কমিটমেন্ট করেছিলেন যে অঙ্গীকার করেছিলেন তা পালন করা হবে কিনা সেকথা সুস্পষ্ট ভাবে আমরা তাঁর জবাবি ভাষণে জানতে চাই। আজকে প্রতিদিনই মেদিনীপুর জেলা খবরের

কাগজের শিরোনামে থাকছে। মেদিনীপুর জেলার বিস্তীর্ণ এলাকা জুড়ে সেখানে রাজনৈতিক সংঘর্ষ হচ্ছে। তাই মেদিনীপুরের মানুষ আজকে বলতে চাইছে যে এই মেদিনীপুর ক্ষুদিরামের মেদিনীপুর, মাতঙ্গিনীর মেদিনীপুর, স্বাধীনতা আন্দোলনে সাম্রাজ্যবাদকে তাড়িয়ে সুখে শান্তিতে স্বাধীন ভারতবর্ষে বসবাস করব। সেটা আর সম্ভব হচ্ছে না। কারণ এত বড় একটা জেলাকে নিয়ন্ত্রণ করা যাচ্ছে না, এত বড় একটা প্রশাসনিক জেলা হওয়ার জন্য এটাকে নিয়ন্ত্রণ করা যাচ্ছে না। এই মেদিনীপুর জেলা সারা ভারতবর্ষের বৃহত্তম জেলা। সারা ভারতবর্ষের জনসংখ্যার ১ পারসেন্ট জন সংখ্যা যেখানে বসবাস করে সেই জেলার মানুষের কথা বিধানসভায় দাঁড়িয়ে আমি তুলে ধরতে চাই, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জবাব চাইব। আজকে মহকুমা থেকে জেলা প্রশাসন কোন অবস্থায় আছে। আজকে কো-অর্ডিনেশন এর তান্ডব সর্বত্র। আজকে কো-অর্ডিনেশন যে কথা নির্দেশ করবে সে বি.ডি.ও. অফিস হোক, জেলা প্রশাসন অফিস হোক সে জায়গা তাদের কথা শুনতে বাধ্য। আজকে মুখ্যমন্ত্রী সততার কথা বলছেন, স্বচ্ছ প্রশাসন উপহার দেবার কথা বলছেন। আজকে শাসক দলের বিধায়করা বলুন প্রশাসনটা কিভাবে চলছে। আজকে কাজে দীর্ঘসূত্রীতা, ঘুষ না দিলে একটা কাজ হয় না। রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি ঢুকে গিয়েছে, সেখানে কোনও ব্যবস্থা আপনারা নিতে পারছেন না। এর নাম বামফ্রন্ট, এর নামই কি বামপন্থা? তাই আজকে দুর্নীতি মুক্ত প্রশাসন উপহার দেওয়ার কথা যে বলছেন মানুষ তার উপর আস্থা রাখতে পারছে না। আজকে বি.ডি.ও. থেকে জেলা প্রশাসন, মহকুমা স্তর পর্যন্ত—মহকুমা শাসককে লোকে কি বলছে, বলছে চৌকিদার, আর জেলা শাসককে বলছেন দফাদার। আজকে কি ভাবে আজকে সমস্ত জায়গায় রাজনীতিকরণ হচ্ছে। আজকে পঞ্চায়েত সমিতির কোনও সদস্য যদি তিনবার মিটিং-এ না যায় তাহলে তার সদস্যপদ চলে যায় কিন্তু সেখানে যদি সি.পি.এম.-এর কোন সদস্য না যায় তাহলে তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয় না। এইভাবে প্রতিটি ক্ষেত্রে রাজনীতিকরণ করা হচ্ছে এবং প্রশাসনকে পঙ্গু করে ফেলা হচ্ছে। হয়ত মুখ্যমন্ত্রী অন্তর থেকে বলছেন ভাল কাজ করার কথা নিরপেক্ষভাবে কাজ করার কথা বলছেন কিন্তু সেগুলো বাস্তবায়িত হচ্ছে না। এই জিনিস শুরু হয়েছে ১৯৭৭ সাল থেকে আজ ২০০০ পর্যন্ত সেই কাজই চলেছে।

তাই এই যে প্রশাসনিক বাজেট যা মুখ্যমন্ত্রী আমাদের সামনে রেখেছেন আমি মনে করি এই বাজেটের মধ্যে দিয়ে—প্রতি বছরই একটা বিরাট অঙ্কের খরচ বাড়ছে, কিন্তু সংস্কার করা হয়নি, দুর্নীতি মুক্ত হয়নি, কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। গণমুখী প্রশাসন গড়ে ওঠাতে চরম ভাবে ব্যর্থ হয়েছে। তাই আমি এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের পক্ষের ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী ব্যয় বরাদ্দের

জন্য যে দাবি উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি এবং বিরোধী দলের তরফ থেকে যে সমস্ত ছাঁটাই প্রস্তাব উত্থাপন করেছেন সেগুলির বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দীর্ঘ দিন ধরে দেখছি প্রায়, ২০ বছরের পুরনো সদস্য হিসাবে দেখছি যখন ওঁরা প্রথম প্রথম এসেছিল তখন খুবই আক্রমণাত্মক ছিল, আক্রমণে ঝাঁঝ ছিল, জ্যোতিবাবুকে আক্রমণ করত। এখন সেটা নেই, এখন অনেক পরিবর্তন হয়েছে, এখন গঠনমূলক বলার চেষ্টা করেন। জ্যোতি বসুর উপরে প্রচ্ছন্ন শ্রদ্ধা এবং সমালোচনার ক্ষেত্রেও সেই উচ্চ গ্রামে কথাবার্তা আর নেই। এখানে সৌগতবাবু এবং শোভনদেববাবু সেই একই ভঙ্গিতে বক্তৃতা করলেন। ক্রমশ আনুগত্য প্রকাশ করছেন, বুঝেছেন বিরোধিতা করে আর লাভ নেই। উপাধ্যক্ষ মহাশয়, প্রশাসনের মধ্যে অনেক দক্ষ মানুষ আছে, সৎ মানুষ আছে, আবার প্রশাসনের মধ্যে এমন এমন মানুষও আছে যারা বামফ্রন্টের গৃহীত কর্মসূচিকে বানচাল করার জন্য সচেষ্ট আছেন। পাঁশকুড়ায় যিনি প্রার্থী ছিলেন তিনি রাজ্য প্রশাসনেও ছিলেন আই.এ.এস. অফিসার, তিনি মুর্শিদাবাদের লোক, তাঁকে খুব ভাল ভাবেই জানি। তিনি যখন রাজ্য প্রশাসনে ছিলেন তাঁর কাছ থেকে সহযোগিতা এবং যে দপ্তরে কাজ করেছিলেন সেই দপ্তর জনমুখী হোক এটা প্রত্যাশা করা ভুল। এখানেও একজন সদস্য আছেন যিনি খাদ্য দপ্তরেও ছিলেন। যখন তিনি ছিলেন সেই সময়ের একটা ইতিহাস আছে, তাঁর কর্মকালের ইতিহাস আছে। শুধু আই.এ.এস. অফিসারই নয়, পুলিশ প্রশাসনেও যাঁরা আছেন তাদের মধ্যে অনেকে সততার সঙ্গে কাজ করেছেন। কিন্তু এর একটা বড় অংশ এখনও পর্যন্ত কর্মরত, তাঁরা যে ভাবে বিবৃতি দিচ্ছেন যে ভাবে রাজনৈতিক দলের নেতা নেত্রীর সমর্থনে উদ্বাহু নৃত্য করছেন এঁদের প্রশাসনে নিয়েই আমাদের কাজ চালাতে হচ্ছে। স্বাভাবিক ভাবেই আমাদের মনে রাখতে হবে রাজ্য প্রশাসনের মধ্যে এই যে অবস্থা চলছে এর মধ্যে কারোর কারোর রাজনৈতিক মতামত থাকতে পারে চিন্তা-ভাবনা থাকতে পারে, কিন্তু তাঁরা যখন এখানে কাজ করছেন তখন সেগুলি প্রকট ভাবে দেখা দিচ্ছে। রাজনীতিতে ঢুকবে এবং সেটাকে পাকা করার জন্যই বেশি মাত্রায় কাজ করছেন বামফ্রন্টকে বানচাল করার জন্য। সেই জন্য বলছি মন্ত্রিসভায় যাঁরা সদস্য আছেন তাঁদের বুদ্ধিমত্তার সঙ্গে চালাতে হবে তাদের এবং গৌণ দপ্তরের দায়িত্বে রেখে দিতে হবে। আমার আরেকটা সাজেশন আছে যেটা অন্য রাজ্যে দেখেছি, উত্তরপ্রদেশে দেখেছি বিভিন্ন জায়গায় ডব্লু.বি.সি.এস. তাঁদেরকে সেক্রেটারি পর্যায়ে নিয়ে যাওয়া হচ্ছে, তাদের সরাসরি আনুগত্য সরকারের প্রতি। আই.এ.এস., আই.পি.এস. অফিসারদের মধ্যেও কিছু সংখ্যক সৎ আছেন, কিন্তু একদল আছেন যাঁদের আনুগত্য অন্যত্র বাধা। স্বাভাবিক ভাবেই মন্ত্রীসভাতে যাঁরা পরিচালনা করছেন তাদের ভাবতে হবে রাজ্য প্রশাসনকে গতিশীল করার জন্য বামফ্রন্টের কাজকে, বামফ্রন্টের দৃষ্টিভঙ্গিকে জনমুখী করার জন্য ডব্লু.বি.সি.এস. অফিসারদের গুরুত্ব দিন। যেমন বিহারে, উত্তরপ্রদেশে সরকারের

যে চরিত্রই হোক সরকারি কর্মচারিরা সরকারি কর্মসূচির প্রতি আনুগত্য দেখাতে পারবেন। এই বিষয়ে চিন্তা-ভাবনার দরকার আছে। না হলে সর্বাঙ্গ সুন্দর কাজ হতে পারে না।

[4-40 — 4-50 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে পৌরসভা নির্বাচনের আগে একটা সংবাদপত্র দেখলাম বিখ্যাত লোক, জীবনে যারা কৃতী মানুষ—তাঁদের কথাবার্তা বেরিয়েছে ২৩ বছরে কলকাতার উন্নয়নের প্রশ্নে। কলকাতা সুন্দর, সবুজ হচ্ছে—একথা নির্দ্বিধায় তারা স্বীকার করেছেন। কলকাতা সম্বন্ধে এই মতামত যাঁরা দিয়েছেন তাঁরা কেউই বামপন্থী মানুষ নয়। এই রকম মতামত যদি গ্রহণ করা যায় তাহলে দেখা যাচ্ছে গ্রাম, মফস্বল, সর্বত্র যে উন্নতির ধারা অব্যাহত গতিতে চলছে তাতে মানুষ উন্নত জীবনের স্বাদ পাচ্ছে এবং তার পরিবেশ যে তৈরি হচ্ছে এ বিষয়ে কোনও সন্দেহ নেই। সেই কারণে ২৩ বছরে বামফ্রন্ট সরকার তার কর্মসূচির মধ্যে দিয়ে নিচের তলার মানুষ, নিম্নবিত্ত, মধ্যবিত্ত, নিম্ন-মধ্যবিত্ত মানুষের জীবন-জীবিকার ক্ষেত্রকে একটা উন্নত জায়গায় উন্নীত করতে পেরেছেন। অন্য দিকে সামগ্রিক উন্নয়নের কর্মসূচি চলছে এটা ঘটনা। সেই জন্য আজকে যখন ওঁরা প্রশ্ন তোলেন, সাধারণ মানুষের প্রশ্ন তোলেন—জ্যোতিবাবুর আস্থা সম্পর্কে কোনও প্রশ্ন নেই। বামফ্রন্ট পরবর্তী সময়ে সংখ্যা গরিষ্ঠতা অর্জন করবে কি করবে না এই অনিশ্চয়তা খানিকটা আমরা নিজেরা তৈরি করেছি। গোটা দেশের মানুষ বামপন্থীদের প্রতি এবং সারা ভারতবর্ষের ক্ষেত্রে জ্যোতি বসুর উপর যে আস্থা আছে তার মধ্যে তিনি আর থাকবেন না এটা ঘোষণা হয়ে গেছে। জ্যোতিবাবু পশ্চিমবাংলা পরিচালনা করবেন এবং এটা যদি হয় তাহলে বলব মানুষের আস্থা আমাদের নেতৃত্বের প্রতি থাকবে এবং জয়যুক্ত হওয়ার ক্ষেত্রে কোনও প্রশ্ন নেই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে প্রশ্নটা এর পরে আসছে সেটা হল, আমরা দেখলাম অশোক মিত্র কমিটি প্রশাসনিক সংস্কারের ব্যাপারে যে রিপোর্ট দিয়েছিলেন তার অধিকাংশই গৃহীত হয়েছে। ১০০-টা সাজেশনের অধিকাংশই গ্রহণ করা হয়েছে এবং তার ফলে ডাইনোসর প্রশাসনিক স্তরে সংস্কার করে পূর্বতন যে ঔপনিবেশিক কাঠামোর উপর প্রশাসন দাঁড়িয়ে আছে, প্রশাসনের খোল-নলচে দাঁড়িয়ে আছে, তাতে অশোক মিত্র কমিটির অনেক সুপারিশের পরও লালফিতের বাঁধন থেকে গিয়েছে। সেই জন্য আমি বলব, আরেকটা প্রশাসনিক সংস্কার কমিটি গঠন করা হোক।

তারপর যে বিষয়টা উত্থাপিত হয়েছে, বার বার, মাননীয় মুখ্যমন্ত্রীও তার বিবৃতির মধ্যে ঘোষণা করেছেন, সেটা হল, বিকেন্দ্রীকরণ করা, জেলাগুলো ভেঙ্গে ছোট করা। এটা করতে হবে। আমাদের পাশেই লালুপ্রসাদের রাজ্য। তাঁর বাস্তববোধ আছে। সেখানে

অনেক নতুন জেলা হয়েছে। তবে উন্নয়ন কতটা হয়েছে তা আমি জানি না। তবে অনেক জেলা তৈরি হয়েছে, পুরানো নামের সঙ্গে নতুন নাম হয়েছে। আমাদের এখানেও নতুন জেলা তৈরি করতে হবে। এখানে মেদিনীপুর জেলার কথা বলা হয়েছে। কিন্তু মুর্শিদাবাদের অবস্থাটাও বিবেচনা করা দরকার। পলাশী থেকে ফারাক্কা পর্যন্ত বিস্তীর্ণ এলাকা জুড়ে মুর্শিদাবাদ জেলা। পলাশীর এক প্রান্ত থেকে ফারাক্কায় যেতে যত সময় লাগে ফারাক্কা থেকে কলকাতা যেতেও একই সময় লাগে। এই দীর্ঘ জায়গা একজন মাত্র ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট ও পুলিশ অফিসারদের দিয়ে শাসন করার ক্ষেত্রে কিছু অসুবিধা থেকেই যায়। তাছাড়া, সীমান্তবর্তী এলাকা বলে নানা ধরনের সংঘর্ষ, সমস্যা লেগেই রয়েছে। এর ফলে সুচারুভাবে প্রশাসন পরিচালনা করা সম্ভব নয়। আমি বারবারই বলেছি, অশোক মিত্র কমিটির রিপোর্টের মধ্যে মুর্শিদাবাদের কথা ছিল না। কিন্তু এটা অত্যন্ত বাস্তব যে, এখানকার প্রশাসনকে কার্যকর এবং দৃঢ় করার জন্য এই জেলাকে ভাগ করতে হবে।

জলপাইগুড়ির তরাই অঞ্চল এবং ডুয়ার্সের চরিত্র একটু আলাদা। আমি ডুয়ার্সেই বেশি গেছি তরাইয়ে সেইভাবে যাইনি। তাই আলিপুরদুয়ার এবং জলপাইগুড়ি ভাগ করা যেতে পারে। জেলাগুলোকে ভাগ করলে এবং ভাগ করার ফলে বিকেন্দ্রীকৃত ব্যবস্থার মধ্যে ছোট ছোট হয়ে গেলে প্রশাসন আরও কার্যকর হবে। তবে আমি বর্ধমান ভাগের বিরোধী। বর্ধমান যদি ভাগ হয় তাহলে সর্বনাশ হয়ে যাবে। কেউ কেউ বললেন আসানসোল মহকুমা নিয়ে আর একটা জেলা করার কথা। তা যদি করা হয় তাহলে কিছু দিনের মধ্যেই দাবি উঠবে ভাষার ভিত্তিতে আলাদা প্রদেশ গঠন করতে হবে। সুতরাং বর্ধমান ভাগ করা যাবে না। তা করলেই পরিষ্কার ভাষার ভিত্তিতে প্রদেশ গঠন হয়ে যাবে—যে কোনও ভাবেই আওয়াজ উঠবে, তারপর প্রদেশ গঠন হয়ে যাবে, আর রোখা যাবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এরপর আর একটা কথা বলছি, সরকারি কর্মচারিরা একটা বিষয়কেই শুধু ভয় পায়, সেটা হল বদলি। এই বদলির ব্যাপারে সরকার যে নিয়ম গ্রহণ করেছেন সেটাকে খুব স্ট্রিক্টলি অনুসরণ করতে হবে। এক মাত্র বদলিকেই ভয় করে, আর কিছুকে ভয় করে না। মন্ত্রীরা তথা মন্ত্রিসভা বদলির নিয়ম যদি স্ট্রিক্টলি অনুসরণ না করেন তাহলে খুবই মুস্কিল। চোখের সামনে দেখছি দুর্নীতিগ্রস্ত সরকারি কর্মচারী—মন্ত্রী মহাশয়কে বললাম ওকে বদলি করুন। মন্ত্রী মহাশয় তাকে বদলি করতে পারলেন না, কারণ ইউনিয়ন তার পেছনে দাঁড়িয়ে গেল। অথচ আমরা জনপ্রতিনিধি, বামফ্রন্টের প্রতিনিধি, বামফ্রন্টের স্বার্থে জনগণের স্বার্থে বদলি করতে বলছি, কিন্তু তা কার্যকর হচ্ছে না। ইউনিয়ন বাধা হয়ে দাঁড়ানোয় তা অসম্ভব হয়ে গেল। একজন জনপ্রতিনিধির কি এই ক্ষমতা নেই যে তিনি একজন অসাধু সরকারি কর্মচারীকে বদলি করতে বলতে পারেন? এই আবেদন কি একজন জনপ্রতিনিধি রাখতে পারেন না? আমরা দেখছি

অনেক ক্ষেত্রে মন্ত্রীরাও তা পারছেন না, তাঁরাও অসহায় হয়ে পড়ছেন। এটা আমাদের অভিজ্ঞতা; মন্ত্রী বলা সত্ত্বেও তা শোনা হচ্ছে না। এই সব আছে। আমলাতন্ত্রের প্রাধান্য কোথাও কোথাও আছে। এই সব বাধাকে আমাদের কাটিয়ে উঠতে হবে। এখনই এ বিষয়ে মন্ত্রীরা একটু সক্রিয় না হলে এটা আরও মারাত্মক হয়ে উঠবে। তবে হ্যাঁ, কাউকে ভিন্ডিকটিভ হয়ে নয়, প্রশাসনিক স্বার্থে বদলির নিয়মকে কার্যকর করতে হবে। এমন এমন সরকারি কর্মচারী আছেন, একই মহকুমায় সারা জীবন থেকে গেলেন—বড় জোর এই ব্লক থেকে ঐ ব্লক। তার বাইরে কোথাও নড়বেন চড়বেন না, কারণ তাঁর পেছনে মুরুব্বি আছে। এ বিষয়ে একটা কথা আমার মনে পড়ে যাচ্ছে, আমাদের গ্রামাঞ্চলের রক্ষণশীল বাড়ির বৌ-দের সম্বন্ধে বলা হয়—'উলু দিয়ে ঢুকল, হরি বলে বেরুল'। বাড়িতে একবার ঢোকার পরে সারা জীবন আর কোথাও বেরতে পারে না। এই রকম এক একজন সরকারি কর্মচারী আছেন একবার যেখানে ঢোকেন, সারা জীবন সেখানেই কাটিয়ে যান। সুতরাং বদলির নীতিকে সঠিকভাবে কার্যকর করতে হবে যদি প্রশাসনকে সচল রাখতে চান। এক জায়গায় দীর্ঘদিন থাকলেই কায়েমী স্বার্থ গড়ে উঠবে। এটা দেখতে হবে। এর সঙ্গে আর একটা কথা আমি এখানে বলছি, যেটা সরাসরি প্রশসানের সঙ্গে যুক্ত হয়। আমাদের লাট সাহেবের পদ বিলোপ করার জন্য আমাদের লড়াই করতে হবে, সংগ্রাম করতে হবে, আন্দোলন করতে হবে। লাট সাহেব, প্রকৃত পক্ষেই লাট সাহেব। রাজ্যপাল বললে প্রকৃত চরিত্রটা ধরা পড়ে না। এটা লাট সহেব পদটা অকারণ একটা ব্যয়বহুল পদ, এটার বিলোপ করতে হবে। আমি ভারতবর্ষের সংবিধান মোটামুটি পড়েছি। এখন আমাদের হাতের কাছেই ইংরাজি এবং বাংলা বই রয়েছে। এই পদের কোনও গুরত্ব নেই। এই পারপাস সংবিধানের মধ্যেই অন্যভাবে সার্ভ করার জায়গা আছে। অথচ এই পদের বাধা সৃষ্টির অনেক জায়গা আছে। উনি মনে করলে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা নেই; উনি মনে করলে পশ্চিমবাংলায় অর্থনৈতিক অনিশ্চয়তা আছে, উনি মনে করলেই পশ্চিমবাংলার সীমান্তে বহিঃশত্রুর আক্রমণের সম্ভাবনা আছে, সুতরাং উনি সরকারকে বরখাস্ত করতে পারেন। এটা পরিষ্কার লেখা আছে দি কাউন্সিল ..... (ইং) ..... সুতরাং এই পদ রাখার কোনও দরকার নেই। একথা বলছি এই কারণে, এটা ভেবে দেখার দরকার আছে। সমালোচনা যাই হোক না কেন বামফ্রন্ট সরকার থাকবে, মানুষ আমাদের পক্ষে আছে। এই কথা বলে, এই ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে ১৮ এবং ১৯ নং দাবির অধীন ব্যয়-বরাদ্দ মঞ্জুরি সম্পর্কে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর বাজেট ভাষণের বিরোধিতা

করে আমি আপনার মাধ্যমে কয়েকটা কথা নিবেদন করতে চাই। ১৯৭৫ সালের সেই কালো দিন, যেদিন ভারতবর্ষে এমার্জেন্সি ঘোষণা করে গণতন্ত্রকে হত্যা করা হয়েছিল, আজকে যাঁরা এই সদনে রয়েছেন তাঁদের অনেকেই সেদিন জেলে গিয়েছিলেন এমার্জেন্সির বিরুদ্ধে দাঁড়িয়ে। তারপরে পশ্চিমবাংলার মানুষ তার বিরুদ্ধে রায় দিয়েছিল। এর বিরুদ্ধে দাঁড়িয়ে—আমরা জানি—১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছে এবং ক্ষমতায় আসার পর রাইটার্স বিল্ডিংসের দোতলায় দাঁড়িয়ে আবির মাখিয়ে এই কথা বলেছিলেন, আমরা একটা নজির সৃষ্টি করব। সেই নজির সৃষ্টি করব বলে আজকে শাসক দলের বিধায়ক শ্রী আবু আয়েশ মন্ডল যা বললেন তাতে সত্যিই তারা কিন্তু একটা নজির সৃষ্টি করেছেন। তারা এমন নজির সৃষ্টি করেছেন যে পশ্চিমবঙ্গকে আজকে কোথায় নিয়ে গেছেন তা তারা নিজেরা জানে কিনা তাতে সন্দেহ আছে। তার আগে আমি তাকে একটি কথা জিজ্ঞাসা করব, একটা বালতিতে যদি ২০।২২ বছর ধরে জল রেখে দেওয়া হয় এবং সেই জল যদি পাল্টানো না হয় তাহলে সেই জলে পোকা পড়বে, মহামারী হবে, সব শেষ হয়ে যাবে। তখন দোষ কার? বালতির, না জলের, না যে রেখেছে জল তাদের? আজকে শাসক দল যেভাবে সরকারি কর্মচারিদের এবং তাদের আমলাদের রেখে দিচ্ছে তাতে করে পোকা পড়ছে, পচছে, মহামারীর সৃষ্টি হচ্ছে। তাই আজকে আমার বিরোধী সদস্যরা বললেও তাদের কথা ওরা শুনছে না। শুনবে কেমন করে? আজকে এমন পরিস্থিতির সৃষ্টি হয়েছে যে আমলারাই সরকার চালাচ্ছে, মন্ত্রীরা নয়, জন প্রতিনিধিরা নয়। আজকে সেখানে দাঁড়িয়ে সেদিন যেকথা বলেছিলেন যে পশ্চিমঙ্গের জন্য বিরাট কিছু করব, ভারতবর্ষে নজির সৃষ্টি করব, কিন্তু তা পারবেন না। তাই বলছিলাম, ওয়ার্ক কালচার নেই। আপনারা প্রথমে বলেছিলেন, ট্রেড-ইউনিয়ন কর, তারপর বললেন, ভেঙ্গে দাও, গুড়িয়ে দাও। যদি ভেঙ্গে আর গুড়িয়ে দেয় তাহলে আর কি থাকবে? এখন বলছে, দিতে হবে, দিতে হবে। দেবে কে আর নেবে কে? সব পাততাড়ি গুটিয়ে চলে যাও। এই সেদিনও আপনারা বলেছিলেন, কাজ পড়ে, মিটিং-মিছিল আগে। সেই মিটিং-মিছিলের জন্য ১১টার সময়ে ডি.এম. অফিসে কাউকে পায় না, বি.ডি.ও. অফিসে কাউকে পায় না, রাইটার্স বিল্ডিং-এ কাউকে পায় না। পাবেন কি করে? আমি আগেই বলেছি, দোষ জলের নয়, যে রেখেছে তাদের। আজকে এইভাবে দেশটাকে কোথায় নিয়ে গেছেন? আজকে ৫৮ লক্ষ রেজিস্টার্ড বেকার, তাদের হাতে কাজ নেই। কেমন করে কাজ থাকবে? ভেঙ্গে আর গুড়িয়ে দিলে কাজ থাকবে কোথায়? আজকে শিক্ষাকে কোথায় নিয়ে এসেছেন? আজকে আই.এ.এস. পরীক্ষায় ৬৭২ জনের মধ্যে ১ জন পশ্চিমবঙ্গ থেকে। শিক্ষাকে সর্বশেষ জায়গায় নিয়ে এসেছেন। আজকে যে কোনও জায়গায় দেখুন, শিক্ষায় দেখুন, স্বাস্থ্যে দেখুন, পরিষেবায় দেখুন, কিছু নেই। আজকে সব পেট সেবা করতে শুরু করেছেন। আগে পচে কি? আগে পচে মাছের মাথা, লেজ পচে

পড়ে। আজকে করাপশন, দুর্নীতির কথা যদি বলতে হয়, আজকে করাপশন top to bottom corruption starts from the Chief Minister. আজকে একথা অস্বীকার করতে পারবেন? যখন সল্টলেকে জমির কেলেঙ্কারির কথা বলেছিলেন তখন তাকে ট্রান্সফার করে দেওয়া হয়েছে। ব্যাঙ্ক অফ বরোদার মাধ্যমে দেড় কোটি টাকা বেঙ্গল ল্যাম্পকে দেওয়ার জন্য তখনকার সেক্রেটারিকে দিয়ে লেখানো হল। এই রকম কত উদাহরণ দেব? একই রকম ভাবে আই.পি.এস., আই.এ.এস., ডব্লু.বি.সি.এস.-দের কনফিডেনসিয়াল রোল এবং হেড ক্লার্কদের সি.সি.আর.-এর কোনও দরকার নেই। যদি প্রমোশনের দরকার হয় তাহলে শুধু তৈল মর্দন কর আর কে কতবার পারে আলিমুদ্দিন স্ট্রিটে ঘুরে আসতে তাহলেই তার সি.সি.আর. সব ঠিক আছে। আজকে পশ্চিমবঙ্গের অবস্থাটা কি? বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে। আজকে চিঠি দিলে চিঠির জবাব পাবে না। আমি চিঠি লিখেও চিঠির জবাব পাইনি। উপ-মুখ্যমন্ত্রী, শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য এই সদনে দাঁড়িয়ে বলেছিলেন ১৯৯৯-২০০০ আর্থিক বছরের মধ্যে অশোকনগর থানা করবেন বলেছিলেন। আমি এর জন্য তাঁকে চিঠি দিয়েছি, কিন্তু কোনও উত্তর পাইনি। কেন উত্তর লিখবেন? জবাব দেবার তো কোনও জায়গা নেই। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলব, সাধু সাবধান। এবার যে কোনও ভাবেই হোক তাঁদের সৎ চিন্তা যেন আসে, জল যেন পাল্টান, তাহলেই পশ্চিমবঙ্গের কিছু উন্নতি হতে পারে, নতুবা নয়। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমার সংক্ষিপ্ত বক্তব্য শেষ করলাম।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী কর্তৃক উত্থাপিত ১৮ এবং ১৯ নং দাবির অধীন যে ব্যয় বরাদ্দের মঞ্জুরি তা আমি সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত কাট মোশনের বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। প্রথম কথা হচ্ছে, সরকার দক্ষ কি অদক্ষ সেই বিচারটা কে করবে? বিরোধী দলের বক্তারা করবেন, না, সরকারি দলের বক্তারা করবেন? আমি তো মনেকরি সেই বিচারটা করবেন সেই রাজ্যের জনগণ। জনগণ ভালমন্দ বিচার করে সরকারকে নির্বাচিত করেন এবং সেই কারণেই বামফ্রন্ট সরকার লাগাতার ভাবে ২৪ বছর ধরে পশ্চিমবঙ্গে রাজত্ব করে চলেছেন। জনগণ এক্ষেত্রে ভুল করেননি। কোনও একটা রাজ্যে যখন প্রাকৃতিক বিপর্যয় ঘটে—বন্যা, খরা ইত্যাদি হয় তখন রাজ্যের প্রশাসনের প্রথম কাজ হচ্ছে সেই রাজ্যের জনগণের পাশে গিয়ে তাদের যা সামর্থ আছে তা নিয়ে দাঁড়ানো। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে আমরা দেখেছি যখনই এ রাজ্যে বন্যা, খরার মতন প্রাকৃতিক বিপর্যয় ঘটেছে তখনই রাজ্য প্রশাসনকে সঙ্গে নিয়ে বামফ্রন্ট সরকার রাজ্যের জনগণের পাশে গিয়ে দাঁড়িয়েছেন। এ ঘটনা ১৯৭৮ সালের বন্যার সময় যেমন দেখেছি তেমনি সাম্প্রতিক কালে ১৯৯৮ সালে উত্তর ও দক্ষিণবঙ্গের বন্যা ও এগরায় টর্নেডোর সময়ও দেখেছি। সেই ভয়ঙ্কর

টর্নেডোর পর হাজার হাজার ক্ষতিগ্রস্ত মানুষের পাশে গিয়ে প্রশাসন দাঁড়িয়েছিলেন এবং যথাসাধ্য সাহায্য করেছিলেন যেমন বন্যা ও খরার সময় করে থাকেন। বামফ্রন্ট সরকারের প্রশাসন অত্যন্ত দক্ষতার সঙ্গে এইসব সঙ্কটের মোকাবিলা করেছে। অপর দিকে কংগ্রেসের জমানায় আমরা দেখেছি বন্যা হয়েছে, মানুষ মিছিল করে ব্লক অফিসে গিয়েছে কিন্তু তাদের সাহায্য করার পরিবর্তে লাঠি পেটা করা হয়েছে। এই তো গত বছর উড়িষ্যা এবং অন্ধ্রে যে ঝড় হয়ে গেল তাতে হাজা হাজার মানুষের মৃত্যু হল, লক্ষ লক্ষ মানুষ গৃহহারা হল কিন্তু সেখানকার প্রশাসন সেইভাবে তাদের পাশে গিয়ে দাঁড়িয়ে তাদের সাহায্য করতে পারল না। অন্ধ্রে তো ৩/৪ শো চাষী অভাবের তাড়নার আত্মহত্যা পর্যন্ত করেছে। কাজেই প্রশাসনের দক্ষতা যদি বিচার করতে হয় তাহলে অন্য রাজ্যে কি হচ্ছে আর পশ্চিমবঙ্গ কি হচ্ছে সেটা নিশ্চয় তুলনা করা দরকার এবং বিচার করা দরকার। আমাদের বামফ্রন্ট সরকার তাদের দূরদর্শিতার ফলে প্রশাসনের কাজে আধুনিকীকরণের করার বিষয়টির প্রতি সচেষ্ট হয়েছেন। আমাদের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে এটা আগে আমরা করতে পারি না। এই প্রসঙ্গে বলি, সম্প্রতি ইনকাম ট্যাক্স কমিশনার বিশ্ববন্ধু গুপ্ত প্রমাণ করে দিয়েছেন এবং সেখানে বি.জে.পি. সরকারকে দোষী সাব্যস্ত করে বলেছেন যে কিভাবে ৫০ হাজর কোটি কালো টাকা তছনছ করা হয়েছে। তার ফলে তিনি সাসপেন্ড হয়েছেন, তার চাকরি চলে গিয়েছে। এখানে বাদলবাবু বললেন যে ৫৮ লক্ষ বেকার। তাকে বলব, তিনি কি জানেন, তাদের কেন্দ্রীয় সরকার আমাদের এখানকার যে ইস্কো করখানা, যে কারখানা পশ্চিমবাংলার মানুষের গর্বের বিষয় এবং যার সম্পত্তির পরিমাণ কম করে ২ লক্ষ কোটি টাকা সেই ইস্কো কারখানাটি মাত্র দু হাজার কোটি টাকায়, জলের দরে বিক্রি করে দিচ্ছেন? যাই হোক, সেই প্রসঙ্গে আমি আর যেতে চাই না, সময় কম তাই বলব, পশ্চিমবঙ্গ দেরিতে হলেও শুরু করেছে। হায়দ্রাবাদ অনেক আগেই শুরু করেছিল, তারা ক্লিন্টন সাহেব-এর হাতে ড্রাইভিং লাইসেন্স তুলে দিয়েছিল একথা সত্য কিন্তু পশ্চিমবঙ্গ সরকারও দেরিতে হলেও এ ক্ষেত্রে কাজ শুরু করেছেন। আজকে পশ্চিমবঙ্গের জেলাগুলির সঙ্গে সংযোগ স্থাপন করার জন্য ইন্টারনেটের মাধ্যমে সরাসরি সংযোগ স্থাপন করার ব্যবস্থা হচ্ছে।

[5-00 — 5-10 p.m.]

তারা ওয়েব সাইটের মাধ্যমে জনগণের অভাব-অভিযোগ দূর করতে পরিকল্পনাগুলোকে বাস্তবায়িত করবার প্রচেষ্টা শুরু করেছেন। এই প্রচেষ্টা দেরিতে হলেও আমাদের সাধুবাদ দেওয়া উচিত। আমরা বলি, তুমি এগিয়ে চল, আমরা তোমার পাশে রয়েছি। আজকে আধুনিক প্রশাসন গড়ে তুলবার জন্য বামফ্রন্ট সরকার যাদবপুরে একটা

টেকনোলজি ইউনিভার্সিটি করবার কথা ভাবছেন এবং সে সম্পর্কে হয়ত আগামী কয়েক দিনের মধ্যে একটা বিল এই সভায় উত্থাপিত হবে। এটা কি দক্ষ প্রশাসনের নজির নয়? যে কোনও একটা সরকার পরিচালিত হলে তার কিছু না কিছু ত্রুটি-বিচ্যুতি থাকতেই পারে। সেসব ত্রুটি গঠনমূলক সমালোচনার মাধ্যমে কাটাতে হবে। আমাদের সরকারি কর্মচারিদের কাজের ধারার উন্নতির জন্য গত দু বছর ধরে সরকার লাগাতার ভাবে প্রচার চালিয়েছেন। এটা ভাল লক্ষণ। তার ফল ইতঃমধ্যে ফলতে শুরু করেছে। আমরা জানি, ব্রিটিশ রুলসের মাধ্যমে এখনও আমাদের আই.এ.এস., আই.পি.এস. এবং আমলারা কাজ করেন। সেই আমলাদের নিয়ন্ত্রণ করবার জন্য যাদের ক্ষমতা রয়েছে সেই ভিজিলেন্স কমিশনের মাধ্যমে আমরা তাদের প্রতিরোধ করবার চেষ্টা করি। একথা সত্যি, আমাদের রাজ্যে ঐ সমস্ত আমলাদের বিষয়ে ৪৬৪টি কেস হয়েছিল। তার মধ্যে ৬০টি কেসের তদন্ত শেষ হয়েছে, ৫৩টি সম্পর্কে আমরা সুপারিশ করেছি। আমরা চাই, ঐ ৪৬৪টি কেস দ্রুত শেষ হয়ে যাতে জনগণের কাছে তার ফল তুলে ধরতে পারি, কারণ প্রকৃত শক্তির উৎস্য হচ্ছে জনগণ। আজকে তাদের সঙ্গে নিয়ে প্রশাসন চালাবার চেষ্টা হচ্ছে ক্ষমতা বিকেন্দ্রীকরণের মাধ্যমে। আমাদের এই রাজ্যে প্রতি পাঁচ বছর অন্তর পঞ্চায়েত এবং পুরসভার নির্বাচন হয়। ভারতবর্ষের কোন রাজ্যে এরকমভাবে পর পর নির্বাচনের মাধ্যমে জনগণের মতামত প্রতিফলনের সুযোগ আছে? সেখানে কংগ্রেস বোর্ড গঠন করতে পারি, তৃণমূল কংগ্রেস বোর্ড গঠন করতে পারে, কিন্তু সেই গণতান্ত্রিক প্রতিষ্ঠানকে ভাঙ্গা হয় না এখানে। ১৯৭৭ সালের আগে সেব নির্বাচন করা হত না, কিন্তু ১৯৭৭ সালে বামফ্রন্ট ক্ষমতায় এসে পর পর পঞ্চায়েত, পুরসভার নির্বাচন করে যাচ্ছে। আমি আমার বক্তব্যের মাধ্যমে একথা বলতে চাই, মেদিনীপুর জেলা বিভাজন হওয়ার কথা। জেলাটি বিরাট। সেখানে ৩৭টি বিধানসভা কেন্দ্র, সাড়ে পাঁচটি লোকসভা কেন্দ্র, ৫৪টি ব্লক। এরকম একটা বিরাট জেলা আধুনিক ব্যবস্থায় অচল। সেজন্য জেলাটি দুই না তিন ভাগ হবে সে ব্যাপারে সরকার ভাবছে। কিন্তু এ ব্যাপারে জনগণের মতামত নেওয়ার প্রশ্ন রয়েছে। আমরা যদি রাইটার্স বিল্ডিংয়ে বসে জেলাটিকে ভাগ করে দিই তাহলে জনগণের মনে বিরূপ প্রতিক্রিয়া হবে। তাই আমরা এ ব্যাপারে জনগণের মতামত নিয়ে কাজটা করতে চাইছি। তার জন্য দুই-তিন মাস দেরি হলে হবে। এই সঙ্গে বলতে চাই, অনেক দিন আগে সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন রাজ্যে বাংলা ভাষা চালু করবেন বলে। ইতঃমধ্যে কোন কোন ক্ষেত্রে বাংলা ভাষা চালু হয়েছে। কিন্তু আমরা লক্ষ্য করছি, অ্যাসেম্বলি থেকে যে সমস্ত চিঠি আমাদের কাছে যায় সেগুলোর ভাষা ইংরেজি। আমি ইংরেজির বিরোধিতা করছি না। ইংরেজি ভাষা আন্তর্জাতিক ল্যাঙ্গুয়েজ, কাজেই সেটাও প্রয়োজনীয়। কিন্তু আমাদের সংস্কৃতি, আমাদের কৃষ্টি, আচার-আচরণ, সেটা আমরা বাংলা ভাষার মাধ্যমে প্রতিষ্ঠিত করব।

এই ব্যাপারে উপ-মুখ্যমন্ত্রীর পক্ষ থেকে যে বলিষ্ঠ ভূমিকা নেওয়া হয়েছে তা আমরা অস্বীকার করতে পারি না। আমরা চাই পশ্চিমবাংলায় আজকে বেশি করে বাংলা ভাষার প্রয়োগ হোক। আমাদের রাজ্যে আর একটা প্রশ্ন উঠেছে, প্রশাসনে দুর্নীতি। আজকে এই দুর্নীতি শুধু ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্য পশ্চিমবাংলায় নেই, এই দুর্নীতি সমগ্র ভারতবর্ষে ছড়িয়ে রয়েছে। এই দুর্নীতি বিশ্বায়নের ফলে আমাদের দেশে আরও বেশি বেশি করে দেখা যাবে। বাজার অর্থনীতি, খোলা বাজার নীতির ফলে কালো বাজারের টাকা আমাদের দেশে ছড়িয়ে পড়বে। এটা ছড়িয়ে পড়ার মাধ্যমে টেন্ডার এবং লাইসেন্সের মাধ্যমে প্রোমোটার রাজ কায়েম করবার চেষ্টা হবে। আজকে তার ঢেউ আমাদের এই অঙ্গ রাজ্যে এসে লেগেছে। আজকে এই দুর্নীতির যদি মোকাবেলা করতে হয় তাহলে সকলকে এসে রুখে দাঁড়াতে হবে। এই কথা বলে আবার আমি বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২০০০-২০০১ সালের জন্য ১৮ এবং ১৯ নম্বর দাবির অধীন ব্যয় বরাদ্দ মঞ্জুর সম্পর্কে পশ্চিমঙ্গের মুখ্যমন্ত্রী স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী জ্যোতি বসু যে বাজেট বিবৃতি দিয়েছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। আমি সর্ব্বপ্রথমে তাঁকে অভিনন্দন জানাই এই জন্য যে, সরকারি সমস্ত স্তরে বাংলা ভাষা ব্যবহার করার একটা প্রচেষ্টা চলছে এবং কোনও কোনও ক্ষেত্রে অনেকটা ফলপ্রসু হয়েছে। কিন্তু দুঃখের বিষয় মেদিনীপুরের মানুষ যারা স্বাধীনতা সংগ্রামে অগ্রণী ভূমিকা গ্রহণ করেছিল, মেদিনীপুরের মানুষ সব সময় বিপ্লবী মন্ত্রে উদ্বুদ্ধ হয়ে স্বাধীনতাকে এগিয়ে নিয়ে গেছে এবং স্বাধীনতা প্রাপ্তিকে সাহায্য করেছে সেই মেদিনীপরের ডি.এম. বাংলোর নাম হেস্টিংস সাহেবের নামে লেখা রয়েছে। অবিলম্বে এই বাংলোর নাম বদলে শহিদ ক্ষুদিরামের নামে করা হোক। আমরা দেখেছি প্রতিটি জেলায় অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং হচ্ছে, কাজের অগ্রগতি হচ্ছে। এই অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিংগুলোতে আমাদের দেশের স্বাধীনতা আন্দোলনে যাঁরা শহিদ বিপ্লবী, তাদের নাম সংযুক্ত করা হোক। আমার মনে হয় এটা করা উচিত। আর একটা বিষয় হল বিভিন্ন ব্লকের ক্ষেত্রে দেখতে পাচ্ছি কিছু কিছু ব্লকের নাম পরিবর্তন করা দরকার। যেমন ধরুন মেদিনীপুর জেলার ভগবানপুর ২ নম্বর ব্লক। এটা আদৌ ভগবানপুরে অবস্থিত নয়, মুকবেড়িয়ায় অবস্থিত। সুতরাং ভগবানপুর ২ নম্বর ব্লকের নাম মুকবেড়িয়া ব্লক করা হোক। নন্দীগ্রাম ৩ নম্বর ব্লক এটা আদৌ নন্দীগ্রামে অবস্থিত নয়, এটা নরঘাট বিধানসভার মধ্যে অবস্থিত। কেন এটার নাম নন্দীপুর থাকবে? অতীতে ছিল, এখন নাম পরিবর্তন হয়েছে। এই ব্লকের হেড অফিস চন্ডীপুরে। সেইজন্য এই ব্লকের নাম চন্ডীপুর ব্লক করা হোক। জেলা ভাগের কথা বলা হয়েছে। এটা খুবই সঠিক কথা, অতি সত্বর হওয়া দরকার। মেদিনীপুর জেলায় সাড়ে

পাঁচটি লোকসভার সিট ৩৭টি বিধানসভার সিট, ৫৪টি ব্লক, এই জেলার পূর্ব পশ্চিম উত্তর দক্ষিণ মেনটেন করা কঠিন। এই রকম একটা জেলা ভাগ হওয়া একান্ত প্রয়োজন। তমলুকে অ্যাডমিনিস্ট্রেশনের সব কিছু রেডি হয়ে আছে, জেল ভাগ করে তমলুকে হেড অফিস হতে পারে। এই ব্যাপারে প্রশাসনিক স্তরে যে আলোচনা প্রয়োজন সেটা অতি সত্বর দরকার। কারণ জেলা ভাগ হওয়ার পর ক্ষমতার বিকেন্দ্রীকরণের মাধ্যমে যে সুযোগ-সুবিধা ঘটবে মানুষ তা পাবে। তমলুকে আমরা দেখতে পাচ্ছি ১৯৯৮ সালের ২৭শে জুলাই থেকে একজন স্থায়ী এ.ডি.এম. সেখানে নেই। পর্যানুক্রমে হলদিয়া এবং মেদিনীপুরের এ.ডি.এম.-কে দিয়ে তমলুককে চালানো হচ্ছে। আমার দাবি এই প্রহসন বন্ধ করে তমলুকে একজন স্থায়ী এ.ডি.এম. নিয়োগ করা হোক। সরকারি কর্মচারিদের প্রতি আমার পূর্ণ আস্থা আছে, আমি তাদের প্রতি যথেষ্ট শ্রদ্ধাশীল। কিছু কিছু ত্রুটি বিচ্যুতি আছে। সেইগুলি ধরা পড়ছে। আমরা এখানে দেখতে পাচ্ছি অনেকগুলি ক্ষেত্রে অভিযোগ এসেছে। ৪৬৪ জন সরকারি কর্মচারীর বিরুদ্ধে অভিযোগ এসেছে এবং তদন্ত চলছে। ৬০টি ক্ষেত্রে তদন্ত শেষ হয়েছে। এখানে কোনও ধরনের কোরাপশনের জায়গা নেই। আমি প্রশাসনের প্রতি শ্রদ্ধাশীল। এই প্রশাসন খরা বন্যায় এবং সমস্ত রকম প্রাকৃতিক দুর্যোগে আমাদের সঙ্গে তারা থাকে। তাই আমি বিরোধীদের সমস্ত কাট মোশনকে বিরোধিতা করে এই বক্তব্যকে পুনর্বার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী দীপক ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি ২০০০-২০০১ সালের ১৮ নং এবং ১৯ নং ব্যয় বরাদ্দের যে প্রস্তাব রাখা হয়েছে তার বিরোধিতা করে এবং যেসব ছাঁটাই প্রস্তাব আনা হয়েছে তা সমর্থন করে আমার বক্তব্য রাখতে চাই। আমি প্রথমেই শ্রী ব্রহ্মময় নন্দের ভুলটা সংশোধন করে দিতে চাই। মেদিনীপুর জেলা শাসকের বাংলো, এটার ওয়ারেন হেস্টিংসের সঙ্গে কোনও সম্পর্ক নেই। ওটার নাম যে 'হেস্টিংস হাউস', ওটা হেস্টিংস নামে এক ইংরেজ সাহেবের কাছ থেকে কেনা হয়েছিল। বাংলোটার নাম পি.ডব্লু.ডি.-র খাতায় ঐ নামে 'হেস্টিংস হাউস' ভাবেই আছে। ঐ ভাবেই পি.ডব্লু.ডি.-র খাতায় আছে এবং ঐ ভাবেই ওটার ভাড়া আদায় করা হয়। ঐ জন্যই ওটার নাম 'হেস্টিংস হাউস'। ওটার ওয়ারেন হেস্টিংসের সঙ্গে কোনও সম্পর্ক নেই।

যাই হোক, আমাদের এই প্রাচীন দেশে যে পরিকাঠামো এবং পদ্ধতি ও প্রকরণ আছে সেটা আজকে সৃষ্টি হয়নি। এটা হিন্দু আমল থেকে শুরু করা হয়। আমরা রামায়ন মহাভারতের কথা না হয় বাদ দিতে পারি, অশোকের কথায় আসতে পারি প্রশাসনের জন্য, কি উদ্দেশ্যে প্রশাসন—মানুষের পরিষেবার জন্য, রাজা যাতে প্রজার মনোরঞ্জন

করতে পারে তার জন্য এটা। এই সূত্রটা চলে আসছে। সেই সূত্রটা ব্রিটিশরাও নিয়েছিল। একটা কেন্দ্রীয় প্রশাসন এবং একটা স্থানীয় প্রশাসন যতদূর সম্ভব নিচে নামিয়ে দেওয়া যায়—সেই আমলেও ছিল এবং এখনও সেই প্রচারটা আছে। কিন্তু যেটা সবচেয়ে দুঃখের বিষয় সেটা হচ্ছে, বামফ্রন্টের মধ্যে যে প্রধান দল সি.পি.এম. তাদের যেটা রাজনৈতিক লাইন সেটা হচ্ছে, জন-গণতান্ত্রিক কেন্দ্রীকতা। কাজেই বিকেন্দ্রীকরণের কথা যেটা বলা হচ্ছে, এটা পার্টি লাইনের সঙ্গে একেবারেই মেলে না। কাজেই বিকেন্দ্রীকরণটা প্রশাসনে মোটেই আসেনি। যা হচ্ছে সব ওপরে টিকি বাঁধা। রাইটার্স বিল্ডিংস থেকে ক্লিয়ারেন্স না হলে কিছুই করা যায় না। যে ধরনের অফিসারদের আজকে পোস্টিং করা হচ্ছে, তাদের ট্রেনিং কি দেওয়া হচ্ছে, আমি জানি না। আমি একটাই উদাহরণ দেব। মহিষাদল ব্লক, যেখান থেকে আমি প্রতিনিধি, সেখানে পঞ্চায়েত সমিতির মিটিংয়ে যে অনিয়ম করা হচ্ছে, মিটিং ডাকা হচ্ছে না, হলেও পাঁচ ছ মাস পরে ডাকা হচ্ছে। আমি একটা মিটিংয়ে গিয়ে বলেছিলাম, এই রকম অনিয়ম করে বে-নিয়ম করে মিটিং ডাকবেন না। এটা আইন বিরুদ্ধ। আমি আইন খুলে দেখিয়ে দিয়েছিলাম। সি.পি.এম. ওখানে সংখ্যা গরিষ্ঠ। স্বভাবতই তারা আমার মতকে উড়িয়েই দিল। কিন্তু আমি লক্ষ্য করলাম যেটা, বি.ডি.ও.,. জয়েন্ট বি.ডি.ও. এবং ই.ও.পি. তারা ঝাঁপিয়ে পড়ল যে, না, আইন টাইন এইসব পঞ্চায়েত এর ক্ষেত্রে মানার দরকার নেই। সৌভাগ্যবশত আমি মন্ত্রী সূর্যকান্ত মিশ্রকে একটা চিঠি লিখেছিলাম এই ব্যাপারে। মন্ত্রী মহোদয় আমার মতটাই গ্রহণ করে জানিয়ে দিয়েছেন যে, এই রকম ভাবে বে-আইনি করে মিটিং করা ঠিক নয়। এগুলো ঠিক চলছে না। কিন্তু তারা ওখানে প্রশাসনিক স্তরের অফিসাররা পর্যন্ত জন প্রতিনিধিদের সঙ্গে এক হয়ে এইসব বে-আইনি কাজ করে চলেছেন। এগুলোর সম্বন্ধে কোনও শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হচ্ছে না। শাস্তিমূলক ব্যবস্থা মানে শুধু দুর্নীতির ব্যাপার নয়। শাস্তিমূলক ব্যবস্থা মানে নির্ভিক দল বাজি না করে চলছেন কিনা, সেটাও দেখা কর্তব্য। আজকে আমরা যদি জেলার প্রশাসনে ডি.এম. আর এস.পি.-র সম্পর্কে আইনে কি বলা হয়েছে দেখি, আইনে বলা হয়েছে, ডি.এম. এস.পি.-কে কন্ট্রোল করবে। ডি.এম. এস.পি.-র কন্ট্রোলিং অফিসার। সি.আর.পি.সি. দেখুন, পুলিশ রেগুলেশন অফ বেঙ্গল দেখুন, ডি.এম. এর হাতে ল অ্যান্ড অর্ডার মেনটেনেন্সের ভার, এস.পি.-র হাতে নয়। আজকে যদি কোনও ব্যাপারে একটা জুডিশিয়াল এনকোয়ারি হয়, সেই জুডিশিয়াল কমিশন তারা ডি.এম.-কেই দোষী সাব্যস্ত করবে কোন ল অ্যান্ড অর্ডারের ব্যাপারে। এস.পি.-কে ছুঁতেও পারবে না। কেন না, আইনগত ভাবে এস.পি.-কে কোথাও কোনও দায়িত্ব দেওয়া নেই। কিন্তু আমরা কি দেখছি? আজকে এস.পি.-রাই জেলা চালাচ্ছে। বিভিন্ন এস.পি.-র নাম বিভিন্ন খবরের কাগজে উঠে আসছে। কোন ডি.এম.-এর নাম নেই। এর পেছনে কারণটা কি? কারণটা হচ্ছে, আমি অনেকগুলো উদাহরণ জানি। জনৈক ডি.এম. নতুন পোস্টিং

হল। তাঁকে স্বরাষ্ট্র সচিব বলে দিলেন, তোমার ঐসব পুলিশ টুলিশ দেখার দরকার নেই। তুমি ঐ অ্যাডাল্ট লিটারেসি, মিড-ডে-মিল এইসব কাজ টাজ দেখ। পুলিশটা আমরা পুলিশের থ্রু দিয়ে দেখে নেব। কিন্তু এটা আইনগত অবস্থা নয়। আমি যেটা বলতে চাইছি, রাইটার্স বিল্ডিংস থেকে এই ব্যাপারগুলো যদি পরিষ্কার করে দেওয়া হয় যে, প্রশাসনের লোকেরা আইনকে মেনে চলবে, এটা যদি উপর থেকে একটা স্টেটমেন্ট করা হয়, একটা ইনস্ট্রাকশন দেওয়া হয়, তাহলে এটা ঠিকভাবে চলবে, তা না হলে চলবে না। নিচু স্তরে যেসব নেতারা আছেন, তাঁরা প্রশাসনকে এমন ভাবে প্রভাবান্বিত করেন, তাদের বদলি করে দেবেন, কি আটকে রেখে দেবেন, এমন ভয় তাঁরা করেন। যাই হোক, আমি আরও বলব যে আমাদের কোনও নিয়ম ও বদলি নীতি নেই। কেউ তিন মাস পরে বদলি হয়ে যাচ্ছে, কেউ সাত বছর আট বছর পরেও কোথাও গিয়ে আটকে যাচ্ছে। এটা ভাল প্রশাসনের পক্ষে খুবই খারাপ। জেলা প্রশাসনের যে আসল কাজগুলো নিয়ন্ত্রণ-কন্ট্রোল অফ ল অ্যান্ড অর্ডার থেকে আরম্ভ করে, ফুড কন্ট্রোল থেকে আরম্ভ করে সব কিছু। তারপরে একটা আছে উন্নয়ন, তারপরে একটা সাধারণ প্রশাসন, তারপরে একটা আছে জন সংযোগ। এই সমস্ত ব্যাপারে যে ব্যর্থতা দেখতে পাচ্ছি এটার প্রধান কারণ হচ্ছে বিভিন্ন স্তর এবং বিভাগীয় যারা জেলা স্তরে কাজ করেন, তাদের মধ্যে কোনও সমন্বয় নেই। আজকে ডি.এম.-এর সঙ্গে একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের সমন্বয় নেই, ডি.এম.-এর সঙ্গে ফরেস্ট অফিসারের কোনও সমন্বয় নেই। কৃষি অফিসারের সঙ্গে কোনও সমন্বয় নেই। কেউ কারুর কথা শোনে না, সবাই স্বাধীন। ডিপার্টমেন্ট ডিপার্টমেন্টাল অনুসারে স্বাধীন। কোয়ালিশন গভর্নমেন্টে এটা হয়। কোয়ালিশন গভর্নমেন্টে বিভিন্ন পার্টি থাকে। বিভিন্ন পার্টির মন্ত্রীরা তাদের ডিপার্টমেন্ট ভিত্তিক অফিসার কন্ট্রোল করতে চান। এটা কোয়ালিশন গভর্নমেন্টে ইনএভিটেবেল। কিন্তু এটা ভাল নয়, এটা প্রশাসনের পক্ষে ভাল নয়। কাজেই ক্যাবিনেটে ভাল ভাবে সিদ্ধান্ত নিয়ে সেই সিদ্ধান্তগুলো যদি নিচু স্তরে চাপিয়ে দেয় তাহলেই সেটা ভাল। মন্ত্রী যদি ইন্ডিভিজুয়ালি, ব্যক্তিগত ভাবে কাজ করেন তাহলে জেলা স্তরে স্থানীয় প্রশাসন ব্লক স্তরে কাজ করতে পারবেন না।

(ভয়েস ঃ দিল্লিতে কি হয়েছে?)

দিল্লির সঙ্গে এই শাসনের কোন সম্পর্ক নেই। তারপরে ট্রেনিংয়ের ব্যাপারে বলছি যে, এখানে একটা অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রেনিং ইন্সটিউট আছে, তার ট্রেনিং পলিসি নির্ধারণ করার জন্য একটা কমিটি হয়েছে। আমি এক সময়ে সেই অ্যাকাডেমিতে ফ্যাকালটি মেম্বার ছিলাম ল অ্যান্ড অর্ডারের ওপরে। যেহেতু আমি বলতাম ডি.এম. এবং এস.পি.-র নিরপেক্ষ ভাবে চলা দরকার, আইন মেনে চলা দরকার, শাসক দলের কথায় চলার দরকার নেই, তাই আমাকে সেই ফ্যাকালটির থেকে সরিয়ে দেওয়া হল। জেলা ভাগের

কথা বলেছেন—মেদিনীপুর। মেদিনীপুর জেলা ভাগের প্রস্তাব আমি দিয়েছিলাম যখন আমি জেলা শাসক ছিলাম ১৯৭৩ সালে। তারও ১০০ বছর আগে ১৮৭২ সালে মেদিনীপুর জেলা ভাগ করার প্রস্তাব দেওয়া হয়েছিল। এবং জেলা ভাগের সুনির্দিষ্ট প্রস্তাব ছিল—যেটা এখন হয়েছে ইস্ট মিডনাপুর এবং ওয়েস্ট মিডনাপুর এবং খড়গপুরে সেখানে প্রশাসনিক ভবনের বিল্ডিং গড়ে তোলা হয়েছিল, সেটাই এখন আই.আই.টি. হয়েছে খড়গপুরে। কাজেই জেলা ভাগের প্রস্তাব ১২৫ বছরের পুরনো। এখনকার প্রস্তাব নয়। সেই প্রস্তাব কোনও মতেই কার্যকর করা হচ্ছে না নানাবিধ রাজনৈতিক এবং স্থানীয় স্বার্থ তাদেরকে খুশি রাখতে। চ্যাপম্যানস রিপোর্ট একটা আছে আপনারা জানেন। তাতে কোথায় কত স্টাফ লাগবে, অফিসার লাগবে এটা বলা আছে। এগুলো মানা হচ্ছে না। কোথায় যে শক্তিশালী মন্ত্রী সে তার স্টাফ অফিসার বাড়িয়ে নিচ্ছে। যেখানে মন্ত্রী দুর্বল সে তার স্টাফ এবং অফিসার বাড়াতে পারছে না। তার কাজ অন্যের চেয়ে বেশি হলেও পারছে না। কাজেই এই ব্যাপারে আমি যেটা আরও বেশি করে বলব সেটা হচ্ছে তদারকি কমিশনের কথা, যেটা বলা হয়েছে ভিজিলেন্স কমিশন। এই ভিজিলেন্স কমিশন ১৯৬৫ সালে জন্ম হয়। ৩৫ বছর হয়ে গেল, কিন্তু তার একটা ট্রাডিশন এত দিনে তৈরি হওয়া উচিত ছিল, কিন্তু সেই ট্রাডিশন তৈরি হয়নি। প্রথম দিকে ভিজিলেন্স কমিশনে রিটায়ার্ড হাইকোর্ট জাজদের রাখা হত। এই সরকার আসার পরে রিটায়ার্ড আই.এ.এস. অফিসার, আই.পি.এস. অফিসারদের সব মাথায় বসানো হয়েছে। এবং তারা তাদের লবির জন্য, নিজ নিজ গ্রুপের জন্য, রাজনৈতিক মদত কিভাবে পাওয়া যায় এবং কিভাবে ক্ষমতায় থাকা যায়, কি ভাবে এক্সটেনশন পাওয়া যায় সেইভাবে তারা কাজ করছেন। এটা একেবারেই উচিত নয়। এই প্রসঙ্গে আমি বলব যে অনেকেই বলেছেন প্রশাসনে একটা স্থবিরতা এসেছে। আমি সেকথা বলব না। মোরারজি দেশাই তো ৮৪ বছরে প্রধানমন্ত্রী হয়েছিলেন, ৮৭ বছর পর্যন্ত প্রধানমন্ত্রী ছিলেন। কাজেই বয়সের সঙ্গে এর কোনও সম্পর্ক নেই। এটা একটা অ্যাটিচিউটের ব্যাপার, ইচ্ছা শক্তির ব্যপর। ইচ্ছা যদি থাকে প্রশাসনে স্থবিরতা আসে না দেহ মনে এলেও। সুতরাং প্রশাসনিক স্থবিরতা আসে না। কিন্তু সেখানে স্থবিরতা এসেছে। অত্যন্ত দুঃখিত মাননীয় মুখ্যমন্ত্রী গত ৩০ শে মার্চ এই সেশানে অ্যাডজর্নড হবার আগে আমার সম্বন্ধে আমার অনুপস্থিতিতে ভিজিলেন্স কমিশন নিয়োগ নিয়ে অসত্য বিবৃতি দিয়েছিলেন। তিনি বলেছিলেন আমার বিরুদ্ধে নাকি ভিজিলেন্স কমিশনের মামলা হয়েছিল, খুবই গুরুতর মামলা হয়েছিল। আমি নাকি তখন ইস্তফা দিয়ে চলে যাই বলে সেই মামলায় আমাকে ধরা গেল না। এখানে ১৯৯৪, ১৯৯৫, ১৯৯৬, ১৯৯৭, ১৯৯৮ সাল, পাঁচ বছরের রিপোর্ট আছে। সেই মামলায় কোনও উল্লেখ নেই। আমি এখনও বলছি, আবার বলছি ৫ বছরের রেকর্ডটা ঠিক করে দেখুন। আমি কোনও বিদ্বেষ নিয়ে বলছি না। একজন বয়স্ক লোক ভুলে

যেতেই পারেন। কি হত না হত, কিন্তু আমার বিরুদ্ধে কোনওদিন কোনও ভিজিলেন্স কমিশনে মামলা হয়নি। হলে আমার পেনশন পাওয়া যেত? আমি সবচেয়ে দ্রুতগতিতে পেনশন পেলাম। আমি রিটায়ারমেন্টের পরে পরেই পেনশন পেয়ে গেছি। ভিলিলেন্স কমিশন একটা রিপোর্ট করল কি—খবরের কাগজে বেরুল যে তার কাছে একটা ক্ল্যারিফিকেশন চাওয়া হোক। সেই ক্ল্যারিফিকেশনটা দেওয়ার দু দিনের মধ্যেই পেনশন স্যাংশন হয়ে গেল, আমি রিটায়ার করার আগেই। কাজেই ভিজিলেন্স কমিশন সম্বন্ধে যেটা বলা হয়েছে মুখ্যমন্ত্রীর তরফে, সেটা রেকর্ড আছে,—এটা সম্পূর্ণ ভুল, সম্পূর্ণ [***] তথ্যের উপরে এবং কিছু অন্যান্য সদস্যও এতে প্রভাবান্বিত হচ্ছেন এটার সম্বন্ধে। এই কথাটা বলে আমি বাজেট বরাদ্দের দাবির বিরোধিতা করে এবং ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পিকার ঃ মিথ্যা কথাটা বাদ যাবে, আন-পার্লামেন্টারি কথাটা বাদ যাবে।

[5-20 — 5-30 p.m.]

শ্রীমতী কণিকা গাঙ্গুলি ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দের প্রস্তাব রেখেছেন তা আমি সমর্থন করছি এবং বিরোধীদের আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। বাস্তবিক পক্ষে লিখিত আকারে যে ছাঁটাই প্রস্তাব এসেছে তাকে যদি সম্পূর্ণভাবে মূল্যায়ণ করা যায় তাহলে দেখা যাবে যে এটা আদৌ কোনও ছাঁটাই প্রস্তাব নয়। আরও কি করে সমৃদ্ধ করা যায় এবং সেক্ষেত্রে নিজেদের দলীয় বিষয়টাকে কি ভাবে এই প্রশাসনের মধ্যে ব্যবহার করা যায় তার একটা প্রস্তাব এনেছেন। নামকরণ যাই থাকুক না কেন, হলুদ সাংবাদিকতার মতো হেডিং এর সঙ্গে বিষয়বস্তুর মিল নেই। কংগ্রেসের সেই চারিত্রিক সাংস্কৃতিক বৈশিষ্ট্য এর মধ্যে এসেছে। আর তৃণমূল বি.জে.পি.-কে কি বলব, ওরা লিখিত ছাঁটাই প্রস্তাবে উত্থাপন করতে পারেন নি। কারণ তাহলেই ওদের নিজেদের চরিত্রটা পরিষ্কার হয়ে যেত। দুর্ভাগ্য বা সৌভাগ্য যাই বলুন না কেন, আমার আগের বক্তা তৃণমূলের প্রতিনিধি তিনি জানালেন, তিনি অতি দ্রুত তাঁর পেনশন পেয়েছেন। এর থেকে দুটো বিষয় পরিষ্কার হয়ে যায়। পশ্চিমবাংলার প্রশাসন এত তৎপরতার সঙ্গে কাজ করছেন, আর উনি যদি এই কথা বলেন, — এটা নয়, আমি একজন আই.এ.এস. অফিসার, আমার প্রভাব খাটিয়ে এটা বের করে এনেছি, তাহলে বলব যদি প্রশাসনে রাজনীতিকরণ করতে চান বা তার চিত্রাঞ্জন এখানে দেখতে চান তার চেয়ে বড় উদাহরণ আপনারা ছাড়া আর কেউ নন। এক একজন আই.এ.এস. রিটায়ার্ড করছেন, আর কোন পার্টিতে জয়েন করছেন, বি.জে.পি. তৃণমূলে। উনি দাঁড়িয়ে

***Note : Expunged as ordered by the chair

বলুন, উনি যত দিন আই.এ.এস. অফিসার ছিলেন, উনি কতটা নিরপেক্ষতা পালন করেছেন। আর রাজনীতির ছাতার তলায় দাঁড়িয়ে কতটা কি করছেন? মন্থরার মুখে সব কথা মানায় না। এ কি কথা শুনি মোরা মন্থরার মুখে। আমার দুর্ভাগ্য, আজকের প্রধান বক্তা বিরোধী দলের সৌগতবাবু উনি মূলত প্রশংসায় পঞ্চমুখ হয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করেননি, বিরোধিতা করেছেন। কিন্তু প্রথম থেকে শেষ পর্যন্ত তিনি প্রশংসায় পঞ্চমুখ হয়ে এই বিষয়ে প্রস্তাবের প্রশস্তি করেছেন, বলেছেন সরকারি কর্মচারিদের কাউকে ১১টার আগে পাওয়া যায় না; ১২টাও হয়। উনি নচিকেতার জীবনমুখী গান শুনেছেন, উনি গান শুনতে চান শুনুন, এতে আমার আপত্তি নেই। আমার বক্তব্য, উনি সবাইকে একীকরণ যেন করবেন না, এর ভাগ আছে, অংশ আছে বলে আপনারা বলতে বাধ্য হন পাঁশকুড়ার নির্বাচন নিরপেক্ষ। কলকাতার নির্বাচন শান্তিপূর্ণ। পশ্চিমবাংলায় এখনও নিরপেক্ষতা রয়েছে। আপনারা যদি এই জায়গায় দাঁড়িয়ে মূল্যায়ণ করেন, যদি এই হাউসের কথাই ধরেন, আমাদের ১১টার অধিবেশন বসে, ১০টার সময় এখানকার কর্মচারিদের আসতে হয়, তাদের ন্যস্ত দায়িত্ব তারা পালন করেন। আমাদের কর্মচারিদের থেকে সমস্ত রেকর্ড আমরা পাই। টি.এ., ডি.এ. সেকশন থেকে আরম্ভ করে রেকর্ড সেকশন, লাইব্রেরি, কোনও সেকশন থেকে কোনও অসহযোগিতা পান কিনা বলুন। পেলে নিশ্চয় বলতেন। উনি বলেছেন, একাংশে কর্মচারীর মধ্যে রয়েছে—এই বিষয়টা মূল্যায়ন করলে বোধ হয় কিছু পাওয়া যেত, আজকে সময়ানুবর্তিতার জন্য ৯০ শতাংশ কর্মচারী তারা সময়ে আসছেন।

তারা সময়ে আসছে এবং তারা যে কাজ করছে তার কিছু পরিচয় আমরা পেয়েছি। যাই হোক তার মধ্য দিয়েও কতগুলো ক্ষেত্রে শিথিলতা আছে, কতগুলো দুর্বলতা আছে। এটা তো ঘটনা কাজ করলেই দুর্বলতা থাকবে এবং এইগুলোকে দূর করবার জন্য নতুন নতুন পরিকল্পনা আমাদের নিতে হবে এবং আধুনিকীকরণ করতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রী এইসব ব্যাপারে বলবেন। আসলে ওরা কিছুই প্রশ্নই তোলেননি তো কি জবাব দেবে। একটা উদ্দেশ্য প্রণোদিতভাবে সমগ্র কর্মচারিবৃন্দকে, বিশেষ করে তার মধ্যে রাজনীতিকরণের বিষয়টাকে ওরা উল্লেখ করতে চাই। বিগত কয়েকটি ঘটনা পর্যবেক্ষণ করলেই বা মূল্যায়ন করলেই লক্ষ্য করবেন, আমাদের এই বিধানসভায় কংগ্রেসের কিছু বিধায়ক তারা বিভিন্ন দুর্নীতির সঙ্গে যুক্ত হয়েছিল। একজন ভুয়ো মেডিক্যাল বিল সাবমিট করেছে, আরেকজন বিধায়কের কুপন নিয়ে অন্য লোক ভ্রমণ করেছে এবং এইসব কাজ ধরা পড়েছে। সুতরাং নচিকেতার গানকে দিয়ে সব একাকার করে দিচ্ছে। প্রবাদ প্রতিম হাস্যরসিক ভানু বন্দ্যোপাধ্যায়ের 'জয় মা কালি বোর্ডিং'-এর কয়েকটি সংলাপ আমি বলছি। সেখানে বাড়িওয়ালা ভানুকে বলছে—'আমি আপনাকে কোর্ট দেখাব'। আমি কোর্টের সব কিছু জানি। তখন ভানু ব্যানার্জি বলছে, আপনি কোর্টের সব কিছু জানেন,

বলুন তো কোর্টের দরজা-জানালার রঙ কি? তখন বাড়িওয়ালা চুপ করে রয়েছে। তখন ভানু ব্যানার্জি বলছে—'কইবেন কি কইরা, রাত্রির কইরা যান, দ্যাখবেন কি কইরা'। স্বাভাবিক ভাবেই ওনারা দেখতে পান না, রাইটার্সে ওনারা লোক দেখতে পান না, নব মহাকরণে ওনারা লোক দেখতে পান না, আপনারা ফেডারেশনের লোকদের খুঁজতে যান, তাই দেখতে পান না। তবে হ্যাঁ। একটা অংশে কাজ হচ্ছে না, কাজটা তৈরি করতে হবে। আপনারা বলছেন রাজনীতিকরণ, বিষ্ণু ভাগবতের ঘটনা কি হল, ইউ.জি.সি.-র হেড হচ্ছে একজন আর.এস.এস. প্রধান। আর বাদল বাবুকে কি বলল, উনি ভদ্রলোক, বি.জে.পি.-র একজন এখানে এসে চিৎকার করছে। ওনার চিঠির জবাব জ্যোতি বাবু দেননি বলে এখানে এসে চিৎকার করছেন। বজরঙ লিপি তো জ্যোতিবাবু জানেন না। আপনারা নৈতিকতার প্রশ্নে অনৈতিক কাজ করছেন। আজকে আই.এ.এস., আই.পি.এস. অফিসাররা আপনাদের দলে নাম লেখাচ্ছে। আজকে আপনারা ধর্মীয়করণের কাজও যুক্ত করছেন। এক সময় কংগ্রেসিরা দীর্ঘ দিন পৌরসভাগুলো পরিচালনা করতেন প্রশাসক দিয়ে এবং কংগ্রেসি দাদাদের বসিয়ে দিয়ে। দীপক বাবু এখানে আই.এ.এস., আই.পি.এস. অফিসারদের ঝগড়ার কথা বললেন।

[5-30 — 5-40 p.m.]

তাই আপনাদের হাঁড়ির খবর এখানে ভাঙ্গবেন না। আপনাদের হাঁড়িতে যে সমস্ত দুর্গন্ধ যুক্ত আছে, এখানে ভাঙ্গলে তার দুর্গন্ধ বার হবে। এই বিষয়টা মনে রাখবেন। হ্যাঁ, আর একটা কথা, আমরা সময়ানুবর্তিতার পাশাপশি কাজ চাইছি, এখানে আরও জোর দিতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই বিষয়ে আবেদন রাখব। আমাদের গ্রিভান্স সেলে কতটা কাজ হয়েছে এবং কার কার কাজ হয়েছে, এখানে আমরা আনতে পেরেছি, আমরা উত্তর দিতে পেরেছি। কারণ আমরাই পেরেছি। প্রশাসনের বিরুদ্ধে মানুষের কথা থাকলে তা শুনবার মানসিকতা আমাদের আছে। গণতন্ত্রকে আমরাই প্রতিষ্ঠা করেছি পশ্চিমবাংলায়—যেটা উত্তরপ্রদেশে হয়নি, মহারাষ্ট্র, দিল্লি, বিহার বা অন্ধ্রপ্রদেশ কোথাও হয়নি। গণতন্ত্রের পীঠস্থান এই পশ্চিমবাংলা। সেইজন্য আপনারা দিল্লিতে যেতে ভয় পান। দিল্লিতে আপনাদের প্রধানমন্ত্রী খুন হয়ে যান। অতএব এখানে আমাদের মুখ্যমন্ত্রীর ছাতার তলায় দাঁড়িয়ে, গণতন্ত্রের পীঠস্থানে দাঁড়িয়ে কথা বলেন। দিল্লিতে সন্ধ্য ছটার পর মানুষ বের হতে পারে না, বম্বেতে সন্ধ্যের পর বের হতে পারে না। আর, প্রশাসনে মহিলারা যে ভাবে কাজ করছেন, সেটা পশ্চিমবাংলাতেই সম্ভব—ভারতবর্ষের তিনটি রাজ্য কেরালা, ত্রিপুরা আর পশ্চিমবাংলাতেই সম্ভব।

আপনাদের পার্টিটাকে তো আপনারা ধুয়ে-মুছে সাফ করে দিয়েছেন। এখন আপনাদের মধ্যে কম্পিটিশন হচ্ছে পশ্চিমবাংলায় বামফ্রন্টের বি.টিম কারা হবে। এই নিয়ে আপনারা

লড়াই করুন। পশ্চিমবাংলায় এই প্রশাসনে মানুষ-এর শান্তি হচ্ছে, মানুষকে নিশ্চয়তা দিতে পারছে এই প্রশাসন। এই জায়গায় দাঁড়িয়ে এর মূল্যায়ন করা এবং কি ভাবে একে আরও আধুনিকীকরণ করা যায়, আরও উন্নয়ন করা যায় তার প্রচেষ্টা আমাদের থাকবে। তাই এই ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থন করে আর ওদের আজগুবি ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রী মুরসোলীন মোল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে ১৮ এবং ১৯ নং ব্যয় বরাদ্দের প্রস্তাব এখানে রেখেছেন, সেই প্রস্তাবকে সমর্থন করছি এবং এর বিরুদ্ধে বিরোধীদের আনা সব ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি—প্রশাসন একটা বাঁশী, তাতে যেমনভাবে ফু দেওয়া যাবে ঠিক তেমনই সুর করবে। দীর্ঘ ২৪ বছর ধরে পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসুর নেতৃত্বে পরিচালিত হয়ে আসছে প্রশাসন, তাকে জনমুখী করে গড়ে তোলার উদ্দেশ্যে। আমরা দেখেছি আমাদের বামফ্রন্ট জমানার আগে প্রশাসনকে জনমুখী করার কাজ হয়নি, পার্টির স্বার্থই সেখানে ব্যবহৃত হয়েছে। আর, বিগত বছরগুলোতে এখানে জনগণ এবং সরকারি কর্মচারী প্রশাসন আর রাজনৈতিক নেতৃত্ব—এই তিনের মেলবন্ধন ঘটিয়ে বামফ্রন্ট সরকারের কর্মসূচিকে সফল ভাবে রূপায়িত করার কাজে এগিয়ে গেছে। সারা ভারতবর্ষে, যখন প্রশাসন কোনও বিশেষ সমস্যার সম্মুখীন হচ্ছে, তখন সেই প্রশাসন ভেঙ্গে পড়ছে। বিরোধী বন্ধুরা বলছেন—পশ্চিমবাংলায় প্রশাসন স্থবির হয়ে যাচ্ছে।

একটা উদাহরণ শুধু ওদের হাতে তুলে দিতে চাই—কংগ্রেস আমলে যখন ভয়াবহ বন্যা হল; তখন কংগ্রেস পরিচালিত সরকার, তার পলিটিক্যাল উইলের, রাজনৈতিক সদিচ্ছার এতই অভাব ছিল যে, প্রশাসন তখন নেতৃত্ব দিতে ব্যর্থ হল এবং মানুষ অবর্ণনীয় কষ্ট এবং দুঃখের মধ্য দিয়ে জীবন কাটাতে লাগল। অথচ এখন বামফ্রন্টের শাসনে উত্তরবঙ্গে বলুন, দক্ষিণবঙ্গে বলুন, যখন বন্যা হয়, তখন প্রশাসন সঠিক ভাবে সঠিক নেতৃত্ব দিতে পারে এবং সঠিক ভূমিকা পালন করে। আমরা জানি যে, রাজ্য সরকারের মন্ত্রিসভা এই প্রশাসনকে নিয়ে জনমুখীকরণের যে কাজ শুরু করেছিলেন, তা সারা ভারতে নজির বিহীন। ওখানে কেউ ভাবতে পারে না যে, একটা আই.এ.এস. অফিসার, আই.পি.এস. অফিসার একজন আধিকারিক, তিনি পঞ্চায়েতে বসে, পঞ্চায়েতের লোককে সঙ্গে নিয়ে জনগণের সঙ্গে নেতৃত্ব দিয়ে হাতে হাত মিলিয়ে উন্নয়নের কাজ করতে পারবেন। এই জিনিস কখনও ভাবা যায় না। পশ্চিমবঙ্গের বাইরে এ জিনিস কখনও ঘটে না। আমাদের প্রশাসনকে আমরা এই স্তরে উন্নীত করতে পেরেছি। এখানে গণতান্ত্রিক সম্মেলন হচ্ছে। আমাদের পশ্চিমবঙ্গে কি পঞ্চায়েত, কি পৌরসভা, কি বিধানসভা,

কি লোকসভা প্রতিটি নির্বাচনে জনগণের অংশগ্রহণ, তার ক্রিয়াকলাপ তার মধ্য দিয়ে এগিয়ে যাচ্ছে। আমাদের এই পশ্চিমবঙ্গে যখন কোনও বিচ্ছিন্নতাবাদী শক্তি, সাম্প্রদায়িক শক্তি আক্রমণ করে, শ্রমজীবী মানুষের ঐক্য ভাঙ্গতে চায়, তাদের বিরুদ্ধে ঘুরে দাঁড়িয়ে আমাদের এখানকার প্রশাসন যে ভূমিকা পালন করে, তাতে আমরা গর্বিত। আমরা মনে করি যে, এই ভূমিকা সারা ভারতের প্রশাসনিক প্রক্রিয়ার আদর্শ। অথচ খুবই দুঃখের কথা যে, আমরা যখন মানুষের গণতান্ত্রিক অধিকারকে স্বীকৃতি দেওয়ার কাজে এগিয়ে যাচ্ছি, কর্মচারী, আধিকারিকদের যে সমিতি, ট্রেড ইউনিয়ন তাকে স্বীকৃতি দিয়ে তাদেরকে সঙ্গে নিয়ে কাজ করার চেষ্টা চালিয়ে যাচ্ছি, তখনই ভারতীয় ধর্মনিরপেক্ষ চরিত্র বিরোধী শক্তি ধর্মান্ধ শক্তি আর.এস.এস.-র সদস্য হওয়ার জন্য তাদের ঢালাও অধিকার দেওয়া হচ্ছে। বাদলবাবু রাজনৈতিক কথা বলছিলেন। দীপকবাবু বলছিলেন যে, আমরা সবক্ষেত্রেই রাজনৈতিক দৃষ্টিভঙ্গিতে দেখছি। সব আমাদের সংগ্রামের মধ্য দিয়ে নিয়ে যেতে হচ্ছে। ঠিকই তো—ভারতের ধর্মনিরপেক্ষ শক্তি, সাম্প্রদায়িক বিরোধী শক্তি সেই শক্তিকে যদি উজ্জীবিত করতে হয়, তাহলে নেতৃত্ব সেইভাবে দিতে হবে। তাই এই ধর্মান্ধ শক্তির বিরদ্ধে প্রশাসন যখন কাজ করে, তখন আপনারা খুশি হতে পারেন না। আপনারা খুশি হন, যখন ধর্মান্ধ শক্তি ভারতের ধর্ম নিরপেক্ষতা কুরে কুরে খেতে চায়, তখন আপনারা তার অনুসারী হতে চান। আমাদের যতগুলি কর্মসূচি সফল হয়েছে—বর্গা রেকর্ডই বলুন, ভূমি বন্টনই বলুন, বিকেন্দ্রীকরণই বলুন প্রতিটি কর্মসূচি সফল হত না, যদি না এখানকার ডব্লু.বি.সি.এস., আই.এ.এস. এবং তার নিচের সমস্ত কর্মচারী বন্ধু সঠিকভাবে বামফ্রন্ট সরকারের নেতৃত্বে জনমুখী বামফ্রন্ট সরকারের কর্মসূচির সঙ্গে যুক্ত না হতেন।

[5-40 — 5-50 p.m.]

সে বর্গা রেকর্ড বলুন, ভূমি বন্টন বলুন, বিকেন্দ্রীকরণ বলুন প্রতিটি কর্মসূচি সফল হত না যদি ডব্লু.বি.সি.এস., আই.এ.এস., তার নিচের যারা কর্মাচরী আছেন, বামফ্রন্ট সরকারের নেতৃত্বে জনমুখী কর্মসূচির সঙ্গে যুক্ত না হতেন তাহলে কখনওই এই কর্মসূচি সফল হত না। আমরা এর জন্য গর্বিত। মানুষের জন্য, সাধারণ জনগণের জন্য সরকারের এই কর্মসূচিকে সফল করা গেছে, ফলপ্রসূ করা গেছে। এখানেও প্রশাসন যোগ্য ভূমিকা পালন করেছেন। আমরা তার নেতৃত্ব দিতে পেরেছি বলে আমরা মনে করি। আমরা তৃণও নই, মূলও নই, আমরা মনে করি আসলে সেই মাঠ, মাটি, মানুষের শক্তিই আসল শক্তি। সেই শক্তিকে সঙ্গে নিয়ে যদি চলা যায় তাহলে প্রশাসনও তার সঠিক ভূমিকা পালন করবে। সঠিক ভাবে এগিয়ে যাবে। আমরা জানি যে শোষকের ভাষা কখনও জনগণের ভাষা হতে পারে না। প্রাচীন কাল থেকে অধুনা কাল পর্যন্ত আমরা দেখে আসছি যে শাসক শ্রেণীর ভাষা কখনওই জনগণের ভাষা হতে পারে না।

প্রাচীন ভারতবর্ষে আমরা দেখেছি যে সংস্কৃত ছিল শাসক শ্রেণীর ভাষা। শোষণের ভাষা। আমরা দেখেছি মধ্য যুগে রাজ্যে রাজা রাজড়া, বাদশাদের ভাষা ছিল ফার্সী। এটা জনসাধারণের ভাষা ছিল না। দুশো বছরের ব্রিটিশ পরাধীনতায় আমরা দেখলাম যে শাসকের ভাষা, শোষণের ভাষা ছিল ইংরাজি যা মানুষের ভাষা ছিল না। বামফ্রন্ট সরকার মাতৃভাষা বাংলাকে শাসনের ভাষায় উন্নীত করতে চাইছেন। আমরা যদি নিজেদের সচেতন মানুষ বলে মনে করি, যদি একটু পরিচালিত করে নিতে চাই তাহলে নিজেদের ভাষাকে, নিজেদের আবেগকে, মাতৃভাষাকে অনুসরণ করি তাহলে নিশ্চিত ভাবে বাংলার সাধারণ মানুষের ভাষা, গণতান্ত্রিক মানুষের ভাষা, সাধারণ শ্রমজীবী মানুষের ভাষাই হবে প্রশাসনের ভাষা। সেই কাজ আমাদের শিখতে হবে। আমাদের যারা আধিকারিক আছেন, আমরা নিজেরা এই ভাষা ব্যবহার করতে চাই না। আমরা অনুবাদ শব্দ ঠিক করে আমরা এগোতে চাই না। আমরা যদি ঐকান্তিক ভাবে চেষ্টা করি, ঐকান্তিক ভাবে চাই তাহলে আমরা এগোতে পারি। আমাদের শাসনের ভাষা, প্রশাসনের ভাষা জনসাধারণের ভাষা হয়ে উঠতে পারে। আজকে পশ্চিমবঙ্গ সরকার যে কাজ শুরু করতে চলেছেন হিউম্যান রাইটস কমিশন গঠন করা হয়েছে বলুন তো কোন রাজ্যে কোথায় কতটুকু মানবিকতার অবমাননার বিরুদ্ধে দাঁড়াতে পারে গুজরাটের মাইনরিটি কমিশনের চেয়ারম্যানকে যেতে দেওয়া হচ্ছে না। হিউম্যান রাইটস কমিশনের অবারিত দ্বার কথা বলতে পারেন? ভিজিলেন্স কমিশনের কটা রিপোর্ট ভারতবর্ষের কোন বিধানসভায় উত্থাপিত হয়েছে। ঠিকই প্রযুক্তিতে হয়ত আমরা দারুণ ভাবে সফল হতে পারিনি। তবে নতুন প্রযুক্তির কাজে পশ্চিমবঙ্গ সরকার এগিয়েছেন। সৌগতবাবু ই.মেলের কথা বললেন, অন্ধ্রপ্রদেশের নাম উল্লেখ করলেন, আমি তাঁকে জিজ্ঞাসা করতে চাই যে, যেখানে ৭০ ভাগ মানুষ দারিদ্র্য সীমার নিচে বসবাস করে সেখানে একজন মানুষই মেল অ্যাড্রেস পাঠাবেন। বামফ্রন্ট সরকার একটা নতুন কম্পিউটার ভবন করার কাজে এগিয়েছেন। সঠিক ভাবেই এগিয়েছেন। কিন্তু সারা দেশ যদি শুধুমাত্র নতুন প্রযুক্তির ভাবনাকে নিয়ে স্বপ্ন দেখতে থাকে তাহলে তো আমাদের মনে তা শান্তি আনবে না। আমাদের পশ্চিমবঙ্গে প্রযুক্তিকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য বিশ্ববিদ্যালয় তৈরি হচ্ছে। আমরা সঠিক ভাবে, সঠিক পথে এগিয়েছি বলে আমরা মনে করি। তাই এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী হোম (পার) অ্যাডমিনিস্ট্রেশনের উপর যে বাজেট প্লেস করেছেন, এই সাধারণ প্রশাসন পরিচালনার ক্ষেত্রে বামপন্থী দৃষ্টিভঙ্গির দ্বারা পরিচালিত নয় বলে আজকে এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে তিনি প্রশাসনিক দায় বদ্ধতার কথা বলেছেন। উত্তরোত্তর এই সরকারের সাধারণ প্রশাসনের

দায়বদ্ধতা কি ভাবে হচ্ছে? দায় বদ্ধতা হচ্ছে, কিন্তু সেই দায় বদ্ধতা সরকারি প্রশাসনের কার কাছে? সেই দায় বদ্ধতা পশ্চিমবঙ্গের দুর্বলতর শ্রেণীর মানুষের কাছে নয়। পশ্চিমবঙ্গের শিল্পপতি, দেশি-বিদেশি শিল্পপতিদের প্রতি দায়বদ্ধতা বেড়ে গেছে। সেই দিক থেকে এই প্রশাসনের সংস্কার। কিন্তু সাধারণ প্রশাসনের সঙ্গে আজকে ক্ষেত-মজুর, সমাজের দুর্বল অংশের মানুষেরা দিনের পর দিন উপেক্ষিত হচ্ছে, ফলে তাদের প্রতি সরকারের দায়বদ্ধতা কিন্তু বাড়ছে না। এখানে বলা হচ্ছে প্রশাসনিক গণতান্ত্রিকতা ও নিরপেক্ষতার কথা। কিন্তু রিলেটিভ অ্যাডমিনিস্ট্রেটিভ নিউট্রালিটি ছাড়া প্রশাসনিক গণতন্ত্র সুরক্ষিত হতে পারে না। ভিন্ন দৃষ্টিভঙ্গি থেকে পশ্চিমবঙ্গ পরিচালিত হচ্ছে। সমস্ত দপ্তরের ট্রান্সফার, প্রোমোশন এগুলি কো-অর্ডিনেশন কমিটির নির্দেশে হয় বলে প্রশাসনিক নিরপেক্ষতা বলতে কিছু নেই। এখানে স্বচ্ছতার কথা বলা হয়েছে ট্রান্সপারেন্সির কথা বলা হয়েছে, আজকে সমস্ত স্তরে সেই পঞ্চায়েত থেকে শুরু করে সর্বোচ্চ স্তর পর্যন্ত দুর্নীতি ব্যাপক রূপ নিয়েছে। সেই ট্রান্সপারেন্সি রক্ষা করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী নিজে বলেছেন ভিজিলেন্স কমিশন, নজরদারি কমিশন এই যে গুরুত্বপূর্ণ হাতিয়ার সরকারের হাতে আছে, তাঁরা সেটাকে কতটা কার্যকর করছেন। ভিজিলেন্স কমিশন যেভাবে চলছে ইতিপূর্বে সৌগতবাবু উল্লেখ করেছেন, আমরাও অনেক বার বলেছি যে ভিজিলেন্স কমিশনকে ঠুঁটো-জগন্নাথ করে রাখা হয়েছে। এবারে আপনি ৫ বছরের বকেয়া রিপোর্ট দিলেন, এই রিপোর্ট থেকে দেখা যাচ্ছে ৮, ১০ বছরের পুরনো কেস যেগুলি ব্যাক ডেটেড কেস। এছাড়াও নাম্বার অফ কেসেস পেন্ডিং, নিষ্পত্তি হতে বাকি আছে। বিভিন্ন ডিপার্টমেন্ট আজকে ভিজিলেন্স কমিশনের রেকমেন্ডেশন, সুপারিশ মানছে না। আমরা বলেছিলাম শুধু সুপারিশ নয়, এটাকে রেকমেন্ডিং অথরিটি নয় এটাকে স্ট্যাটিউটরি অথরিটি হিসাবে স্বীকৃতি দিন, সেই ভাবে আইনটাকে আনুন। কিন্তু পূর্বেকার গভর্নমেন্ট অর্ডার অনুযায়ী আজও এটা চলছে রেকমেন্ডিং অথরিটি হিসাবে। অনেক সময় ভিজিলেন্স কমিশনের সুপারিশ কার্যকর করা হয় না। অপরাধীদের বিরুদ্ধে ভিজিলেন্স কমিশন অ্যাকশন নিতে চেয়েছিল কিন্তু সংশ্লিষ্ট দপ্তরের অসহযোগিতার জন্য তারা ছাড়া পেয়ে গেছে। ফলে দুর্নীতি কোথা থেকে দমন হবে? আজকে মাথা ভারি প্রশাসন, দিনের পর দিন সমস্ত দিক থেকে যে ভাবে মন্ত্রী আমলাদের খরচ বাড়ছে সেখানে দেখতে পাচ্ছি জন কল্যাণমূলক খাতে ব্যয় ক্রমাগত কমে যাচ্ছে। শিক্ষা, স্বাস্থ্য বা অন্যান্য যে পরিষেবা মূলক সংস্থাগুলি রয়েছে সেগুলির ক্রমাগত বে-সরকারিকরণ হচ্ছে, এর ফলে সাধারণ মানুষ আরও দূরবস্থার মধ্যে পড়বে। অর্থাভাবের কথা সরকার বলছেন অথচ দেখছি মাথা ভারী প্রশাসনের ব্যয় নির্বাহের জন্য অর্থাভাব নেই।

[5-50 — 6-00 p.m.]

দেখা যাচ্ছে একটা মাথা ভারী প্রশাসন এবং মন্ত্রী থেকে শুরু করে, তাদের বিদেশ

যাওয়া থেকে শুরু করে, যে ব্যয় বহুল প্রশাসন এবং সেখানে উপর তলার অফিসারদের জন্য পুলকারের গাড়ির সংখ্যার বর্তমান অবস্থার সঙ্গে ১০ বছর আগের সংখ্যাটা দেখেন তাহলে বুঝতে পারবেন কি হারে গাড়ি বেড়েছে। সর্বত্রই এই জিনিস চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে, প্যারা ৬-এ যেটা মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন সেটা একটু দেখুন। এখানে বলা হয়েছে 'দারিদ্র্য-উপশমমূলক, পরিবেশ-অনুকূল ও নারী কল্যাণমুখী বিভিন্ন কর্মসূচির রূপায়ণের জন্য নিরলস প্রয়াসের মাধ্যমে আমরা মানুষের, বিশেষ করে দরিদ্র মানুষের ক্রমবর্ধমান চাহিদা পূরণের লক্ষ্যে চেষ্টা চালিয়ে যাচ্ছি'। এই যে পরিবেশের অনুকূল কর্মসূচির রূপায়ণের কথা বলেছেন, আমি খুবই প্রাসঙ্গিক ভাবে বলছি, মাননীয় মুখ্যমন্ত্রী আছেন, বিদেশ চলে যাবেন, তাঁর এবং মাননীয় উপ-মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের এখানে উল্লেখ করছি। সেটা হচ্ছে, পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারের প্রকল্প পরমাণু বিদ্যুৎ চুল্লি সুন্দরবন এবং আরও কয়েকটা জায়গায় স্থাপন করবেন। যদিও এখনও জায়গা নির্দিষ্ট হয়নি। কিন্তু সুন্দরবন এবং আরও কয়েকটা জায়গায় স্থাপন করবেন। যদিও এখনও জায়গা নির্দিষ্ট হয়নি। কিন্তু সুন্দরবন এবং আরও কয়েকটা জায়গায় হতে পারে—এই ভাবে চিহ্নিত করেছেন। আমাদের ঘরে ঘরে বিদ্যুৎ প্রয়োজন এটা ঠিক। কিন্তু পারমানবিক বিদ্যুৎ কেন্দ্র স্থাপন একটা বিপজ্জনক জিনিস। শুধু ভারতবর্ষ নয় গোটা বিশ্বের বিজ্ঞানী, পরিবেশবিদ এটা নিয়ে উদ্বিগ্ন। আমেরিকায় ৬০-এর দশক এবং ৭০-এর দশকে ইউরোপের সাম্রাজ্যবাদী ও উন্নত দেশগুলোতে ব্যাপক হারে পরমাণু বিদ্যুৎ কেন্দ্র স্থাপিত হয়েছিল। কিন্তু পরবর্তীকালে আমেরিকার থ্রি মাইল আইল্যান্ড, রাশিয়ার চেরনোবিল, জার্মানি প্রভৃতি জায়গায় পরমাণু বিদ্যুৎ কেন্দ্রেগুলোতে ভয়ঙ্কর দুর্ঘটনা ঘটতে দেখা যায়। পরমাণু বিদ্যুৎ কেন্দ্রে বিস্ফোরণের ফলে যে তেজক্রিয় পদার্থ বেরিয়ে আসে তাতে চেরোনোবিলে হাজার, হাজার মানুষের উপর মৃত্যুর করাল ছায়া নেমে এসেছিল। এবং এর প্রতিক্রিয়া বছরের পর বছর, প্রজন্মের পর প্রজন্ম চলতে থাকে। থ্রি মাইল আইল্যান্ড থেকেও ২ লক্ষ মানুষকে চলে যেতে হয়েছিল। তাই এই রকম অবস্থা দেখে পশ্চিমের দেশগুলো থেকে পরমাণু বিদ্যুৎ কেন্দ্রগুলো বন্ধ হয়ে যাচ্ছে এবং প্রচলিত বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের দিকে ফিরে যাচ্ছে। এই পরমানু বিদ্যুৎ কেন্দ্রের থেকে বিপজ্জনক তেজক্রীয় বিকিরণের ফলে ক্যান্সার, প্রভৃতি ভয়াবহ রোগও হতে পারে। সুন্দরবন অঞ্চল পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষের একটা সম্পদ। আমাদের প্রাকৃতিক ভারসাম্য, পরিবেশ সুরক্ষায়, এই বনাঞ্চল একটা গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে। এখানকার নদী-নালা থেকে চিংড়ি, কাঁকড়া ধরে বিদেশে বিক্রি করে প্রচুর বিদেশি মুদ্রা অর্জিত হয়। আজকে যদি এখানে পরমাণু বিদ্যুৎ চুল্লি স্থাপিত হয় তাহলে মারাত্মক বিপদ হবে। আর, এর রক্ষণাবেক্ষণের গ্যারান্টি কোথায়? এর রক্ষণাবেক্ষণ অত্যন্ত ব্যয়-বহুল। ফলে সমস্ত দিক থেকে বিবেচনা করে, রক্ষণা-

বেক্ষণে যথেষ্ট নিরাপত্তা আছে কিনা, এর বর্জ্য পদার্থ থেকে তেজস্ক্রীয় বিকিরণের ফলে মানব সভ্যতার ক্ষতি করবে কিনা—সব ভাল করে ভেবে দেখতে হবে। আমাদের দেশের যদুগোড়াতে যে মাইলস আছে তার পারমানবিক বর্জের প্রতিক্রিয়ার প্রভাবে ওখানকার আশপাশের গ্রামগুলোতে বিকলাঙ্গ শিশুর জন্ম হচ্ছে। রাজস্থানের রাউতভাট্টার বর্জ্যর জন্য ঐ এলাকার বিকলাঙ্গ মানুষ এবং পশুর জন্ম হচ্ছে। এ রকম বিভিন্ন বিপজ্জনক জায়গা রয়েছে। আপনি জানেন অ্যাটোমিক এনার্জি রেগুলেটরি বোর্ড আছে—অর্থাৎ আমাদের দেশে যে পারমানবিক কেন্দ্রগুলি আছে, সেই পারমানবিক কেন্দ্রগুলি ঠিক ঠিকমতো রক্ষণাবেক্ষণ করা হচ্ছে কিনা, নিরাপত্তা ব্যবস্থা আছে কিনা, এইগুলি দেখার জন্যই এই বোর্ড। এই বোর্ডের প্রাক্তন চেয়ারম্যান—২৫ বছর চেয়ারম্যান ছিলেন—ডঃ এ. গোপাল কৃষ্ণন বলেছেন, 'ভারতবর্ষের পারমানবিক কেন্দ্রগুলি অত্যন্ত বিপজ্জনক এবং যেগুলিতে অন্তত ১৩৫টা ঘাটতি আছে'। তিনি চিঠি দিয়ে জানিয়েছিলেন যে, এই ঘাটতিগুলি অবিলম্বে দূর করা দরকার নিরাপত্তা ব্যবস্থার জন্য। তিনি ১৯৯৫ সালে চিঠি দিয়েছিলেন। কিন্তু আজ পর্যন্ত কোনও পদক্ষেপ নেওয়া হয়নি। গত ১৪ই জুন কলকাতায় এক বক্তৃতায় উনি এ কথা বলে গেছেন। বিভিন্ন বিজ্ঞানী, পরিবেশবিদ এ বিষয়ে আতঙ্কিত, উদ্বিগ্ন। তাহলে আমাদের বিদ্যুতের কি হবে? অবশ্যই বিদ্যুতের প্রয়োজন। তার জন্য অন্যান্য যে সব উৎস আছে, সেগুলোকে ব্যবহার করতে হবে। জল-বিদ্যুৎ, সৌর-বিদ্যুৎ, বায়ু ইত্যাদি থেকে বা অন্যান্য যে সব প্রচলিত উৎস আছে সেখান থেকে আমাদের বিদ্যুৎ সংগ্রহ করতে হবে। পারমানবিক বিদ্যুৎ তৈরিতে মারাত্মক ঝুঁকি রয়েছে। এর দ্বারা পরিবেশ ধ্বংস হতে পারে। মানুষের জীবন বিপর্যস্ত হতে পারে। একটা এলাকা, শুধু সুন্দরবন অঞ্চলই নয়, আমরা চাই সারা বিশ্বে পারমানবিক বিদ্যুৎ কেন্দ্র বন্ধ হোক। আপনি দেখুন জার্মানি ১৯-টা পারমানবিক বিদ্যুৎ কেন্দ্র বন্ধ করে দিয়েছে। বিভিন্ন দেশ আজকে পারমানবিক বিদ্যুৎ কেন্দ্রের বিপজজনক ঝুঁকির জন্য পুরোনো ব্যবস্থায় চলে যাচ্ছে। তাদের দেশের পারমানবিক বিদ্যুৎ কেন্দ্রগুলো সস্তায় অন্যান্য দেশে চালান দেওয়ার চেষ্টা করছে। জলের দামে বিকিয়ে দেওয়া হচ্ছে। সতরাং সমস্ত দিক বিবেচনা করে এই রকম এক তরফা সিদ্ধান্ত না নিয়ে ব্যাপক ভাবে বিজ্ঞানী, পরিবেশবিদ, চিন্তাশীল মানুষদের সকলের মতামত বিবেচনা করতে আপনাকে অনুরোধ করছি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, এ বিষয়ে যাতে সমস্ত দিক পর্যালোচনা করে যেন সিদ্ধান্ত নেওয়া হয়, তা আপনি একটু দেখবেন। গত ৪ঠা জুন এর বিরুদ্ধে আমাদের দেশের প্রথিতযশা বিজ্ঞানী, পরিবেশবিদ, শিল্পী, নাট্য ব্যক্তিত্ব উদ্বেগ প্রকাশ করেছেন—ডঃ সমর বাগচী, ডঃ সুশীল মুখার্জি, পরিবেশবিদ ডঃ প্রদীপ দত্ত; এমন কি আপনাদের দলের ডঃ মালিনী ভট্টাচার্য পর্যন্ত বিরোধিতা করেছেন, উদ্বেগ প্রকাশ করেছেন। কাজেই এ সম্পর্কে সামগ্রিক পর্যালোচনার মধ্যে দিয়ে সুচিন্তিত সিদ্ধান্ত নেওয়ার দরকার। হঠাৎ

করে কোনও সিদ্ধান্ত না নেওয়ার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। আগামী প্রজন্মের দিকে তাকিয়ে, আমাদের ভবিষ্যতের দিকে তাকিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী, আপনার কাছে আমার এই নিবেদন। মাননীয় মুখ্যমন্ত্রী উপস্থিত আছেন বলেই আজকে আমি জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন-এর ওপর খুব প্রাসঙ্গিক ভাবে বিষয়টির প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করলাম। তিনি এ বিষয়ে আমাদের আশ্বস্ত করবেন এবং কিছু আলোকপাত করবেন। এই কথা বলে, মাননীয় অধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 p.m.]

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৮ নং এবং ১৯ নং দাবির অধীন ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে, আমাদের কাট মোশনের সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি। সরকার পক্ষের সদস্যরা অনেক সুন্দর সুন্দর কথা বলে গেলেন। কিন্তু তাঁরা কেউ একবার ভাবলেন না যে, দলের ঊর্ধ্বে প্রশাসনের স্থান। আপনারা শুধু মাত্র জ্যোতিবাবুকে বাঁচাবার জন্য, দলকে বাঁচাবার জন্য কিছু কথা বলে গেলেন। দল এবং প্রশাসন এক জিনিস নয়। আপনারা যদি মনে করে থাকেন ভাল ভাবে প্রশাসন চালাবেন, তাহলে তা আপনাদের নিরপেক্ষ ভাবেই চালানো উচিত ছিল। যদি আপনি মনে করে থাকেন প্রশাসন চালাবেন তাহলে নিরপেক্ষ ভাবে প্রশাসন চালানো উচিত ছিল। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে বসে আছেন। উনি প্রথম বছর আমাদের একটা পুস্তিকা দিয়েছিলেন কি ঘটছে, না ঘটছে সেই সম্বন্ধে। কিন্তু উনি একবারও চিন্তা করে দেখেন নি, যে কথা উনি বলেছিলেন বা লিখেছিলেন বা হাউসে প্লেসড করেছিলেন সেটা কাজে লাগল, কি লাগল না? আজকে উনি বুকে হাত দিয়ে বলুন, বিভিন্ন দপ্তরে যখন কাজের জন্য যাই, তার কোনও সুরাহা হয়? জানি, উত্তর আসবে না। আমি বিভিন্ন দপ্তরে গিয়ে দেখেছি, ১১টার সময়ে দপ্তরে গেলে কোনও মানুষ থাকে না। কোনও কর্মচারী বা অফিসার থাকার চেষ্টাও করে না। আবার বিকাল ৪-৩০ মিনিটের সময়ে অফিসাররা থাকবেন না, বাড়ি চলে যান। এইভাবে প্রশাসন চলে? ক্ষতি কার হচ্ছে? ক্ষতি জনসাধারণের হচ্ছে। যদি মুখ্যমন্ত্রী মহাশয় মনে করেন যে তিনি পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী, তাহলে সেইভাবে তার কাজ করা দরকার। আমি বিশ্বাস করি, উনি যদি সেইভাবে কাজ করে দেখাতেন তাহলে নিশ্চয়ই প্রশংসা পাবেন। শুধু হাত বাঁধা আর দায়িত্ব নিয়ে বসে থাকব—এটা ঠিক কথা নয়। আমরা দেখেছি, ডি.এম., এস.ডি.ও., বি.ডি.ও. বা সেক্রেটারি লেভেলে যদি কিছু জিজ্ঞাসা করি, তখন তাদের একটাই কথা, দেখি, পার্টির নির্দেশ আসুক, আমি কথা বলব। আই.এ.এস. অফিসার বা ডি.এম. যদিও বা ঝুঁকি নিয়ে কাজ করার চেষ্টা করেন তাহলেও তার কাজের গতি কচ্ছপের মতন—সব পরে আসুন, দল যা বলবে সেই অনুসারে করার চেষ্টা করব। একজন অফিসারের সঙ্গে একটি স্কুলের

ব্যাপারে কথা বলতে গেলাম। তিনি বললেন, দয়া করে পরে আসুন, আমি মন্ত্রীর সি.এ.-র সাথে আগে কথা বলি। কেউ কেউ আবার সি.এ. বলেন না, বলেন, পি.এস.-র সাথে কথা, মন্ত্রী পরে। অবশ্য আমি সব মন্ত্রীর কথা বলছি না, কারও কারও ঘরে গেলে সি.এ. দেখান। সি.এ. যে দলের লোক। সুতরাং এইভাবে প্রশাসন ব্যবস্থা চলতে পারে না। আপনারা দীর্ঘ দিন ধরে বলেছিলেন মেদিনীপুর জেলা ভাগ করবেন। আমরা এম.এল.এ.-রা কতবার বলেছি, কিন্তু আজ পর্যন্ত আপনারা ভাগ করতে পারেন নি। আজকে বর্ধমানেও ঐ কাজ করতে পারেননি। আমাদের দল যেটুকু কাজ করেছিল, তারপরে আপনারা আর পরিকাঠামো তৈরি করতে পারেননি। জন-অভিযোগের দ্রুত ও কার্যকর নিরসনের জন্য সর্বস্তরে জন-অভিযোগ ও সহায়তা দপ্তর খুলেছেন। সেই উদ্দেশ্যে ১৯৯৯ সালে কলকাতার জন-অভিযোগ ও সহায়তা দপ্তরগুলিতে প্রায় ৪০০০ এবং জেলাসমূহে প্রায় ১৫,০০০ অভিযোগ গৃহীত হয়েছে। আমি বলতে চাই, আপনারা কটার অ্যাকশন নিয়েছেন, কি ব্যবস্থা নিয়েছেন? ১৯৯৯ সাল থেকে আজকে ২ হাজার সালের মাঝামাঝি হয়ে গেল, কেন আপনারা কাজ করার চেষ্টা করবেন না? চিঠি দিলে উত্তর দেবার চেষ্টা করেন না কেন? দপ্তরে বসার প্রয়োজন মনে করেন না কেন? মানুষের জন্য কাজ করুন। মানুষকে সম্মান দেওয়া উচিত বলে মনে করেন না। কর্মচারিরা যাতে সঠিক সময়ে হাজিরা দেয় তার জন্য সচেতন থাকবেন। আপনি কি খবর নিয়েছেন, ঠিক সময়ে হাজিরা না দেওয়ার জন্য কতজন কর্মচারীর বিরুদ্ধে অ্যাকশন নিয়েছেন, কতজন অফিসারের বিরুদ্ধে, কতজন ডি.এম.-র বিরুদ্ধে অ্যাকশন নিয়েছেন? নেননি। তার কারণ, নিলে রিভল্ট হয়ে যাবে, মেদিনীপুরের মতন অবস্থা হয়ে দাঁড়াবে। আগে দেশকে বাঁচাবার চেষ্টা করুন, তারপর দল করুন, আপত্তি নেই। কিন্তু আগে দেশকে বাঁচান। আজকে শিক্ষা থেকে অরাম্ভ করে বিভিন্ন ক্ষেত্রে ঐ একই অবস্থা। এই তো মেদিনীপুরের একজন এম.এল.এ. বলছিলেন, ১৯৯৯ সালে ৪৬৪ জন কর্মচারীর বিরুদ্ধে ভিজিলেন্স কেস হয়েছিল, তার মধ্যে ৫৩টি সম্পর্কে আপনারা সুপারিশ করেছেন। এটা ক্রেডিটের ব্যাপার নয়। একজন মন্ত্রী রেখেছেন অথচ দুটি দপ্তর ভাগ করেছেন। অন্য দপ্তরের বজেট বরাদ্দ রাখার চেষ্টাও করেননি। স্পোর্টস ডিপার্টমেন্ট এবং ইউথ সার্ভিসেস দুই ভাগে ভাগ করার চেষ্টা করেছেন নিজেদের ঝগড়া বন্ধ করার জন্য কিন্তু কোনও টাকার অ্যারেঞ্জমেন্ট করেননি কেন? আমরা চাই উন্নতি, দল যাই করি আমরা পশ্চিমবঙ্গের উন্নতি চাই, আমরা চাই এলাকার উন্নতি। তাই তো আমরা চাইছি। আজকে ২৩ বছর পার হয়ে গেল, এই বিজ্ঞানের যুগে এগিয়ে যেতে পারেননি কেন?

তার পেছনে কারা? অন্যায়টা কারা করছেন? কে সাহায্য করার চেষ্টা করছেন না? এই যে কমিশনগুলি তৈরি হয় এর চার্জে যারা থাকেন তারা তার কাজ সময় মতো শেষ করতে পারেন না। কখনও তারা বলেন যে কনসার্ন্ড ডিপার্টমেন্ট সাহায্য করছেন

না, কখনও বলেন এটা পাচ্ছি না, ওটা পাচ্ছি না এবং এইভাবে কমিশনগুলির কাজ দীর্ঘ দিন ধরে চলে। এই যে কমিশনগুলি দীর্ঘ দিন ধরে চলে তার জন্য সময় যেমন লাগে তেমনি জনগণের পয়সাও অনেক খরচ হয়ে যায় এবং তাতে রাজ্যের আর্থিক দায়ভার বাড়ে কিন্তু সেগুলি আপনারা দেখার চেষ্টা করছেন না। এগুলি দেখার চেষ্টা করা উচিত বলে আমি মনে করি। তারপর আমরা দেখছি, অনেক টাকা খরচ করে সরকারি কাজ তরান্বিত করার জন্য কম্পিউটার আনা হয়েছে। আমরাও চাই সরকারি কাজের উন্নতি হোক কিন্তু বাস্তবে সেই কম্পিউটারগুলিকে আপনারা সঠিক ভাবে কাজে লাগাতে পারছেন না। দু ঘন্টার কাজটা যদি কম্পিউটারে আধ ঘন্টার মধ্যে সারা না যায় তাহলে কম্পিউটার বসিয়ে লাভ কি? আসলে কথাটা হচ্ছে এখানে ওয়ার্ক কালচার বলে কিছু নেই, আগে সেই ওয়ার্ক কালচারটা ফিরিয়ে আনতে হবে কিন্তু সে দিকে আপনাদের নজর নেই। শুধু ডি.এম. বা এ.ডি.এম. নয়, এ ক্ষেত্রে মন্ত্রীদের সক্রিয় ভাবে দাঁড়াতে হবে এবং কাজকর্ম খতিয়ে দেখতে হবে তা না হলে প্রশাসন নড়বড়ে হয়েই থাকবে যা এখন হয়ে আছে। মন্ত্রীরা যদি কাজকর্ম সঠিক ভাবে না দেখেন তাহলে ডি.এম. এ.ডি.এম.-রা আপনাদের কথা শুনবেন কেন? এইভাবে প্রশাসনকে নড়বড়ে করে রেখে এই রাজ্যকে আপনারা পঙ্গু করে রেখেছেন। এটা কিন্তু ঠিক নয়। এম.এল.এ., এম.পি.-রা বড় কথা নয়, বড় কথা হচ্ছে এলাকার উন্নয়নের জন্য কাজটা করা, সেই কাজটাই আপনারা নিজেরা তো করছেনই না, অন্যদেরও করতে দিচ্ছেন না। এ দিকে যদি নজর না দেন তাহলে এই রাজ্য আরও অন্ধকারের দিকে এগিয়ে যাবে। স্যার, আমরা দেখেছি, প্রধানমন্ত্রীর দপ্তরে 'আম দরবার' বসে এবং প্রধানমন্ত্রী এসে সাধারণ মানুষদের সঙ্গে মিট করে তাদের সমস্যার সমাধানের চেষ্টা করেন, তাদের বক্তব্য শোনেন। কেন এখানে মুখ্যমন্ত্রী সেইভাবে গ্রামের সাধারণ মানুষদের অভাব অভিযোগের কথা শুনবেন না? তার তো শোনা উচিত। তা যদি শোনেন অনেক কথাই তিনি জানতে পারবেন যেটা অফিসারদের কাছ থেকে জানতে পারেন না। আমি একবার আসামে গিয়েছিলাম যখন হিতেশ্বর সইকিয়া সেখানকার মুখ্যমন্ত্রী ছিলেন। সেখানে গিয়ে আমি দেখেছি প্রতিদিন সকাল বেলাতে তিনি 'আম দরবারে' উপস্থিত হয়ে সাধারণ মানুষের কথা শুনতেন। তাদের কথা শুনে তিনি সেখানে সমস্যার সমাধানের চেষ্টা করতেন। এটা করলে তো সাধারণ মানুষের সঙ্গে যোগাযোগের একটা উপায় হয়। তা কিন্তু আপনারা করছেন না। এই তো মালদহ জেলার কথা শুনলাম, সেখানে বোধ হয় চাঁচলে একটি মহকুমার জন্য সুপারিশ করা হয়েছিল কিন্তু আপনারা সেটা করার চেষ্টা করেননি। কেন হয়নি এটা? এখানে ল মিনিস্টার আছেন, আপনারা ডিপার্টমেন্টের অনেক অফিসার আছেন যাদের নামে কনটেমপ্ট অফ কোর্টের কেস চলছে এর কারণ কি? আপনারা আইনের শাসনের কথা বলেন কিন্তু আপনারা ভুলে যান যে মানুষ হচ্ছেন দলের

উর্দ্ধে। আপনারা সেই মানুষের জন্য কাজ করার চেষ্টা করছেন না। নির্বাচনের সময় মাইকের সামনে দাঁড়িয়ে আপনারা মানুষের জন্য অনেক কাজ করার কথা বলেন কিন্তু নির্বাচনের পর সেসব ভুলে যান। হাউসে অনেক বড় বড় কথা বলেন কিন্তু বাইরে গিয়ে সেসব ভুলে যান। আর আমরা মানুষের জন্য কাজ করতে চাইলে সেখানে আপনারা বাধা দেন। এই তো এখানে মুখ্যমন্ত্রী, উপ-মুখ্যমন্ত্রী মহাশয়রা আছেন, বলুন মানুষের জন্য কি কাজ আপনারা করেছেন। তারপর স্যার, আমরা দেখছি, নিয়ম ভেঙ্গে মুখ্যমন্ত্রীর দপ্তর থেকে অনেককে প্রমোশন দেওয়া হয়েছে। এতে প্রশাসনের ভাল হয় না, প্রশাসন নড়বড়ে হয়ে যায়। সেখানে আমরা দেখছি, নিয়ম ভেঙ্গে, আইন ভেঙ্গে নিজেদের লোকদের. প্রশাসন বসানোর জন্য অনেককে আপনারা প্রমোশন দিয়েছেন। আপনাদের আমি বলব, ডি.এম., এ.ডি.এম., এস.ডি.ও., বি.ডি.ও. ইত্যাদি যারা আছেন পরীক্ষা করে দেখা দরকার যে তারা ঠিক মতন কাজ করছেন কিনা। যদি ঠিক মতন কাজ না করেন তাহলে তাদের উপযুক্ত শাস্তি দেওয়া দরকার। এ না হলে প্রশাসন চলতে পারে না। এখন অফিসাররা এটা বুঝে গিয়েছেন যে সি.পি.এম.-র হয়ে কাজ করলে সব দোষ মাফ হয়ে যাবে। রাইটার্স বিল্ডিং-এ যান, গেলে দেখবেন, কর্মচারিদের মধ্যে একটিই আওয়াজ সেটা হল, 'এলে, গেলে মাহিনা পাই'। 'কো-অর্ডিনেশন কমিটির মিছিলে গেলে ওভারটাইম পাই আর জ্যোতি বসু, বুদ্ধদেব ভট্টাচার্য—জিন্দাবাদ বললে সাত খুন মাফ হয়ে যায়'। এইভাবে কি প্রশাসন চলবে? এই ভাবে কি রাজ্য চলবে? আমি তাই বলব, আপনারা এলাকায় গিয়ে মানুষের সঙ্গে কথা বলার চেষ্টা করুন, তাদের সমস্যা বোঝার চেষ্টা করুন ও কিছু কাজ করুন। তা না হলে প্রশাসন আরও পঙ্গু হয়ে যাবে। এলাকার স্বার্থে, জনগণের স্বার্থে যে কাজ করা দরকার সেটা আপনারা করছেন না তাই এই বাজেটের বিরোধিতা করে এবং সমস্ত কাট মোশনের প্রতি আমার সমর্থন জানিয়ে এখানেই শেষ করলাম।

[6-10 — 6-20 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, ১৮ এবং ১৯ নং দাবির অধীনে ব্যয় বরাদ্দ আমি যা পেশ করেছি তার সমর্থনে আমি কিছু বলছি এবং মাননীয় সদস্যদের অনুমোদন চাইছি। যতগুলি ছাঁটাই প্রস্তাব এসেছে, আমি দেখছি ১০ জন ছাঁটাই প্রস্তাব দিয়েছেন ১৫টি, তার সবগুলির আমি বিরোধিতা করছি। খুচরো কতকগুলি ব্যাপার আছে আমি আগে সেটা একটু বলে নিচ্ছি। নির্দিষ্ট খুব কমই আছে, সবই হচ্ছে, সাধারণ ভাবে, জেনারেল, যা বলা হয়—দুর্নীতি, ওয়ার্ক কালচার নেই এটা ওটা এইসব আছে। আমি তার মধ্যে বিশেষ যাচ্ছি না। আমি বলছি মেদিনীপুর জেলাকে ভাগ করবার কথা। এ ব্যাপারে আমরা বিভিন্ন পার্টির সঙ্গে একবার আলোচনা করেছিলাম, আমার মনে আছে,

আমি ছিলাম সেখানে; তার বাইরে কিছু করিনি। সেই মিটিংয়ে যারা এসেছিলেন তাদের আমি রিপোর্ট করে বলি, 'আমরা চাই মেদিনীপুর জেলা ভাগ হোক'। সেখানে কোন পার্টির একজন প্রতিনিধি বলেছিলেন, 'ভাগ করবার কোনও প্রয়োজন নেই'। অন্য সবাই চেয়েছিলেন ভাগ হোক। আমি তাঁদের বলছিলাম, 'তাহলে আপনারা একটা দলিল দিন'। এমন সময় একটি দরখাস্ত এল কাঁথি অঞ্চল থেকে ঐ জেলাকে তিন ভাগ করতে হবে বলে। এটা বিবেচনার বিষয়। অত বড় জেলা পরিচালনা একটা অসম্ভব ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। সেক্ষেত্রে শুধু সাব-ডিভিসন করে চলবে না। আবার মেদিনীপুর জেলা ভেঙ্গে তিনটি জেলা হবে, না দুটি জেলা হবে সে ব্যাপারে পার্টিগুলোর মধ্যে দুই ভাগ। কাজেই সেটা বসে সরকার সিদ্ধান্ত নেবে। এর জন্য অনেক সময় লাগছে। ২৪-পরগনা জেলা ভাগের সময়ও অনেক সময় লেগেছিল। তবে এ ব্যাপারে আমরা সিদ্ধান্ত নেব।

এখানে একজন বলেছেন, হুগলি জেলাকে ভাগ করবার কথা। কিন্তু এ কথা আমরা কখনও ভাবিনি, সুতরাং সে বিষয়ে আর কিছু বলছি না। তবে এখানে পরমানবিক বিদ্যুৎ কেন্দ্র সম্পর্কে যা বলেছেন সে ব্যাপারে প্রথমেই বলে দিচ্ছি যে, এটা বহুদিন আগে কংগ্রেস আমলে, সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে ওরা দাবি করেছিলেন—অন্য জায়গায় হচ্ছে, আমাদের এখানে হবে না কেন? ওরা দাঁতনে স্থান দেখিয়েছিলেন, কিন্তু জিওলজিক্যাল সার্ভে রিপোর্ট এবং অন্যান্য রিপোর্ট দেখে তারা বলেছিলেন যে, ওখানে বন্যা ইত্যাদি হয়, তার জন্য ওখানে চলবে না। ওদের সিদ্ধান্ত ছিল, যেখানে কয়লা প্রচুর আছে সেখানে পারমানবিক বিদ্যুৎ কেন্দ্রের প্রয়োজন নেই। পরে ওদের চেয়ারম্যানের সঙ্গে কথা হয় কয়েক বছর আগে। ওদের সেই সিদ্ধান্ত এখন বদলে গেছে, অর্থাৎ কয়লা থাকলেও ইস্টার্ন রিজিওনেও এখন এটা হতে পারবে। আমি তদের বলেছি, 'এসে আপনারা জায়গা দেখুন কোথায় কি আছে না আছে'। তারপর সবার সঙ্গে আলোচনা করব। এর উপর আর কি বলব? এমন কি, দেবপ্রসাদ সরকার মহাশয়ের সঙ্গেও আলোচনা করব, কারণ তিনিও তো জনগণের প্রতিনিধি। তার জন্য তাঁর সঙ্গেও আলোচনা করব। এই সরকার কিছু ঢাকছে না এ ব্যাপারে। একটা টিম এসেছিলেন এ ব্যাপারে সুন্দরবন দেখবেন বলে, তার বাইরে কিছু নয়। তবে মানুষের বিপদ হয় এরকম কিছু আমরা করব না এবং সিদ্ধান্ত যা নেবার সেটা সবার সঙ্গে আলোচনা করেই নেব।

তারপর আমি বলছি, এখানে শ্রী সৌগত রায়, তিনি একটা বিষয়ে যা বলেছেন সেটা খুবই গুরুত্বপূর্ণ। বিষয়টি হচ্ছে ইনফর্মেশন টেকনোলজি। 'কম্পিউটার ইলেক্ট্রনিক্স—সরকার চালাতে গেলে, অফিসের সঙ্গে যোগাযোগ রাখতে গেলে এসবের প্রয়োজন রয়েছে, কিন্তু এক্ষেত্রে আপনাদের দেরি হয়ে গেছে। এটা অন্ধ্রে হয়ে গেছে'। —এসব তিনি বলেছিলেন। সংবাদপত্রে পড়েছি, অন্ধ্রপ্রদেশে দারুণ সব ব্যাপার-স্যাপার

হয়েছে। এটা যতই গুরুত্বপূর্ণ হোক, দেখতে হবে এখানে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হয়েছে কিনা রাজনৈতিক, অর্থনৈতিক, সামাজিক ক্ষেত্রে। কেন্দ্র থেকে রাজ্য, রাজ্য থেকে গ্রাম পর্যন্ত এটা হয়েছে কিনা এবং সাধারণ মানুষকে আমরা সংশ্লিষ্ট করতে পেরেছি কিনা পরিকল্পনা রূপায়ণে, সেটা কেন্দ্রীয় পরিকল্পনাই হোক বা রাজ্য পরিকল্পনাই হোক। আমরা একটা বিষয়ে গর্ব বোধ করতে পারি, ২৭ বছরে কংগ্রেস যেদিকে নজর দেয়নি, শুধুমাত্র জোতদার জমিদার, কলোবাজারিদের স্বার্থ তারা দেখেছেন, সেখানে আমরা পঞ্চায়েত তৈরি করেছি।

যা কেরালা, ত্রিপুরা ছাড়া আর কোথাও বিশেষ নেই, যদিও প্রশাসনিক ভাবে আইন আছে। তারা কিছু করেছে বলছে। রাজীব গান্ধী যখন বেঁচেছিলেন তখন এখানে এই ইস্টার্ন জোনে একটা সম্মেলন হয়েছিল। এক হাজার প্রতিনিধি উপস্থিত ছিলেন। তিনি সব খবর-টবর নিয়ে অফিসারদের নিয়ে এসেছিলেন। তিনি বলেছিলেন—'এখানে এটা হয়েছে, কিন্তু 'কেন্দ্রীয় আইন না হলে এটা হবে না'। আমরা বলেছিলাম, কেন? কেন্দ্রীয় আইন ছাড়াও আমরা এটা করেছি, তাহলে আপনি পারবেন না কেন করতে? উনি বলেছিলেন যে, 'না, আমাদের সরকার থাকতে পারে'—ওদের সরকার বেশির ভাগ জায়গায়, কংগ্রেসের সরকার ছিল—বলেছিলেন, 'ওরা করবে না, কেউ কিছু করবে না যত টাকাই খরচ করা হোক। অ্যান্টি প্রভার্টি প্রোগ্রাম—এসব কিছু করবে না, কিছু হবে না। আর স্বায়ত্ব শাসন—ও ছেড়ে দিন, কোন মানে হয় না। আর নির্বাচন হয় না। যেখানে আনুষ্ঠানিক ভাবে আছেও সেখানেও নির্বাচন হয় না'। উনি আমাদের কথা শুনলেন এবং শুনে অবাক হয়ে গেলেন যে এখানে পাঁচ বছর পর পর আমরা নিয়ম করেছি গণতন্ত্রের স্বার্থে যে নির্বাচন করব এবং তাই হয়ে যাচ্ছে। তার উপর এটা ঠিক যে পঞ্চায়েতের মাধ্যমে আমরা বিকেন্দ্রীকরণ করেছি। বাজেটের শতকরা ৫০ ভাগ টাকা এখানে আমাদের খরচ হয় ঐ যে স্থানীয় স্বায়ত্ব শাসিত প্রতিষ্ঠানগুলি আছে এই অঞ্চলে। আমার কথা হচ্ছে, পরিকল্পনা যখন আমরা করি তখন তা কলকাতা থেকে করে উপর থেকে করে পাঠিয়ে দিলাম, তা নয়। তলা থেকে আমরা সেগুলি আনি। সেখানে সমস্ত দলের প্রতিনিধিরা—সে যে দলেরই হোক—রাজ্যসভার, লোকসভার যে সমস্ত সদস্যরা আছেন, এম.এল.এ.-রা তো আছেনই—সবাই মিলে সেটা করে পাঠাবে এবং তারপর সেটা আমাদের কাছে এলে আমরা সব ডিপার্টমেন্টের সঙ্গে আলোচনা করে আমাদের যে বোর্ড আছে—প্ল্যানিং বোর্ড—তাদের কাছে পাঠাই, তারা সিদ্ধান্ত নেন। এটার উপর সৌগতবাবু যদি দু/একটা কথা বলতেন তাহলে ভাল লাগত শুনতে। কিন্তু তা না বলে চলে গেলেন টেকনিক্যাল দিকে। অবশ্য সেটাও খুবই গুরুত্বপূর্ণ। সরকার চালাতে গেলে আধুনিক আই.টি. ইত্যাদি, এখানে যা বলা হয়েছে তা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। কিন্তু মুস্কিল হচ্ছে উনি খবর-টবর রাখেন না। আর আমাদের অসুবিধা হচ্ছে আমরা খবর-

টবর মানুষকে সেইভাবে দিই না—এটা আমার ধারনা। তবে দেওয়া উচিত। তা না হলে ঐ রোজ কাগজে বেরুচ্ছে—অন্ধ্র! আর আমাদের এখাকার কথা একটাও বেরয় না—নট এ ওয়ার্ড। আর কাগজে যা লেখে সব বিরুদ্ধে লেখে যে, এখানে কিছুই হবে না। তা আমি সেইজন্য ওঁর বক্তৃতা শুনে ডিপার্টমেন্টকে বললাম যে আমাকে একটা ছোট করে লিখে দিন যে কি কি হয়েছে এখানে। আমি সেটা ইংরাজিতে পড়ে দিচ্ছি।

State Government announced its I.T. Policy in January, 2000. Two advisory committees have been set up—Advisory Committee on 'E' govenance and Advisory Committee on I.T. Education. Steps have already been initiated. There key functions on insisting major departments are being computerised by six software firms—four private sectors and two public sectors. These functions are file tracking system, monitoring of funds and projects and schemes, establishment matters. Land records computerisation work has been completed in 36848 villages out of 47171 villages. 275 blocks out of 341 blocks have completed computerised record of rights. Entire functions of State Pollution Control Board, Employment Exchanges are being computerised. Police records are also being computerised, one has been done already but it has to be extended. Major functions of 37 out of 79 Treasuries have been automatized starting from bill receiving into cheque printing and their delivery. Monthly pension payment, bill preparation for all categories of pensioners is being completed in all districts to ensure timely payment of pension. Computerised motor vehicle registration, tax collection, certificate of fitness are being run at Directorates of PVD at Midnapore, Barasat, Hooghly, Asansol, Barrackpore and Purulia. WBSEB is going to instal their own fibre optic network throughout the State within the next one year.

[6-20 — 6-30 p.m.]

যাই হোক, আমরা এটা শুরু করেছি। এক বছরের মধ্যে হবে।

Training of Government personnel has been taken up. Already about 400 staff have been trained in the handling of computers. Geographical information system is nearing comletion in 8 muncipalities. Rest of the

municipalities are being completed in the next two years.

এটা হচ্ছে আমার কাছে যেটুকু খবর আছে সেটা আমি দিয়ে দিলাম। কিন্তু এটা ওটার ওপর যে বিকেন্দ্রীকরণ হয়েছে কিনা। মানুষকে সংশ্লিষ্ট করা হয়েছে কিনা, পরিকল্পনার সঙ্গে মানুষ ইনভল্ভড হয়েছে কিনা। মানুষ বুঝতে পারছেন, কিভাবে কি হচ্ছে, কি দাঁড়াচ্ছে। একটা পরিকল্পনা করে তাদের প্রতিনিধিরা আমাদের কাছে পাঠাচ্ছেন। তারপরে আইন আছে। আপনারা আইন তৈরি করেছেন। পঞ্চায়েতে আইন আছে, সেখানে সব টাঙ্গিয়ে দেওয়ার কথা বলা হয়েছে। জমি কি করেছেন, সব হিসাব ইত্যাদি টাঙ্গিয়ে দিতে হবে। আমার কাছে যদি কেউ জিজ্ঞাসা করেন হান্ড্রেড পারসেন্ট এটা হচ্ছে কিনা, আমি এখুনি বলতে পারব না। আমাকে সব দিকে খবর নিতে হবে। এটাকে মনিটর করতে হবে। আইনের এই পার্টটা হচ্ছে কিনা এটা জানাতে হবে। তা না হলে, মানুষ সামনে এসে যদি দেখে রেকর্ড নেই—সে চলে গেল—এটা চলতে পারে না। তারপর এখানে কাট মোশনে বলা হয়েছে, এখানে অনেক দুর্নীতি আছে। সব রাজ্যে যে রকম নিয়ম আছে, সেটা আমাদের ভিজিলেন্স কমিশন দেখছে। আমাদের এখানে এই রাজ্যে কংগ্রেস ২৭ বছর ছিল। আমরা চিৎকার করতাম, এত দেরি হল কেন, দু তিন বছর করে কেন হচ্ছে? কেন তাড়াতাড়ি হচ্ছে না? এখন আপনারা যা বলছেন আমরাও তা বলতাম। আপনারা এইভাবে বলবার পরে আমি চিফ সেক্রেটারিকে বলেছিলাম, এত দেরি হচ্ছে কেন? সৌভাগ্যবশত ১৯৯৮ অবধি আপনাদের দেওয়া হয়েছে। ১৯৯৯ টা ভিজিলেন্স কমিশনার এসে এক ঘন্টা আগে আমার হাতে দিয়ে গেলেন। এর ওপরে আমাদের কমেন্ট থাকবে। এটা পরে আপনাদের পাঠিয়ে দেব। তারপরে বলেছেন যে, একটা কাট মোশন আছে, এখানে এমপ্লয়মেন্ট কি করে হয়? আপনারা জানেন, পি.এস.সি. আছে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে। সুপ্রিম কোর্টের একটা রায় হয়েছিল অন্য একটা রাজ্য সম্বন্ধে যে, আপনাদের শুধু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ করলে হবে না, বিজ্ঞাপন দিতে হবে। আমরা আইনজ্ঞদের সঙ্গে কথা বলে বলেছি, ইট ডাজ নট অ্যাপ্লাই টু আস, টু ওয়েস্ট বেঙ্গল। আমাদের এখানে আমরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আর পাবলিক সার্ভিস কমিশন থেকে লোক নিচ্ছি। তারপর এখানে প্রতিবার যা হয়—ওয়ার্ক কালচার—ওয়ার্ক কালচার কিছু নেই। আমরা ২৩ বছর আছি। আপনারা ২৭ বছর ছিলেন, কর্মিদের এত গালাগাল করছেন কেন? সমালোচনা করুন, কি হচ্ছে মানুষকে বোঝান। আপনারা কিছু করতেন কিনা জানি না। এই ব্যাপারে আমাদের সম্পর্ক ছিল না। কারণ আমাদের নেতারা তখন জেলে ছিলেন। আমরা কিন্তু আলোচনা করি। তারপর বোঝাতে চেষ্টা করি, যাতে মেটিভেট করা যায় তারজন্য চেষ্টা করি। ওরা নিজেরাই আমাদের বলেছেন—এমন ইউনিয়ন—আপনারা শুধু ছুটি কাটাতে পারেন দেরি হলে, তা হবে না। প্রথমত মন্ত্রীদের দেখতে হবে মাসে কতদিন আসছেন? ফিগারটা আমার কাছে

নেই। তবে যা শুনলাম, অনেকটা ইম্প্রুভড হয়েছে, ভাল-র দিকে গেছে। কোন কোন অফিসে, কোন কোন ডিপার্টমেন্টে ৯০ পারসেন্ট অ্যাটেনডেন্স হচ্ছে এবং টাইমলি হচ্ছে। তারপর ডায়েরির কথা হয়েছে। সারাদিন কি কাজ করলেন, সেগুলো লিখছেন, সেগুলো ছাপা হচ্ছে। তাতে কি উন্নতি হয়েছে—এরপর পানিশমেন্ট আরও কি দেওয়া যায় বা প্রোমোশন ইত্যাদি, কি করে কি করা যায় সেটা আমরা দেখছি। আমরা ইউনিয়নদের বলেছি, শুধু ছুটি কাটলে হবে না, এটা জনগণের ব্যাপার। এটা আপনাদের পারিবারিক ব্যাপার নয়। এই হল মোটামুটি কথা আমি যা বুঝেছি। এত বলেছেন, এখন যা হচ্ছে, আমি অবাক হয়ে যাচ্ছি—বি.জে.পি. সরকার চালাচ্ছে ২৪টা দল নিয়ে, এরা দেশের সর্বনাশ করছে। সেক্ষেত্রে আপনারা বলবেন অবান্তর, এখানে কেন আসবে; জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনে কেন আসবে; এইজন্যই আসবে যে, আমাদের প্রত্যেকটি রাজ্যকে ফাঁকি দিয়েছে। প্ল্যানিং কমিশন যা বলেছিল কেন্দ্রীয় সরকার তা করেন না। ফিনান্স কমিশন, আগের ফিনান্স কমিশন, এখন আবার নতুন ফিনান্স কমিশন হয়েছে, তাঁরা রায় এখনও দেননি। আগে যা বলেছিলেন যে, আমাদের কত দেবেন, ২৯ পারসেন্ট ইত্যাদি, তাও দেননি। আমরা অনেক বেশি চেয়েছি, আমি নিজে প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বলেছিলাম, আমাদের অর্থমন্ত্রী কথা বলেছিল প্রধানমন্ত্রীর সঙ্গে। কিন্তু এসবে কিছুই হয়নি। এতে কি হয়—আমাদের কাজের ক্ষতি হয়। অনেক সময়ে যুক্তভাবে হয়, ওরা কিছু টাকা পাঠান যেমন অ্যান্টি-প্রভার্টি প্রোগ্রাম টোগ্রাম মতো কিছু আছে। সেই টকার কিছু ব্যাঙ্কে থাকে আর কিছু নিচের দিকে যায়, সেটা মানুষকে দেওয়া হয়। ওদের মন্ত্রী একটা চিঠি লিখেছে সাম্প্রতিককালে। কে মন্ত্রী, এত মন্ত্রী যে নাম মনে থাকে না। ২৪টা দল—দলগুলোর নামই চিনি না। তবুও সেই চিঠির মর্যাদা দিয়েছি। আমি আমাদের মন্ত্রীর কাছে পাঠিয়েছি। ওবা এস.সি.এস.টি. ব্যাকওয়ার্ড এসব যারা আছেন তাদের জন্য এত পারসেন্ট খরচ হয়নি বলে চিঠি পাঠিয়েছিল। কিন্তু তার চিঠির উত্তর এখনও আমাদের মন্ত্রী পাঠাননি কারণ একটু বুঝে নিতে হবে বলে। টাকার একটা অংশ ব্যাঙ্কে থাকে, এখন ব্যাঙ্ক যদি সন্তুষ্ট না হয়ে টাকা যদি না ছাড়ে তাহলে আমাদের কর্মিরা, নেতারা কি করবেন, মন্ত্রীরা কি করবেন? কি করতে পারবেন? এইরকমই নাকি নিয়ম, আমি বলেছি আমাকে আরেকবার নিয়মটা ভাল করে বোঝাও তার সঠিক জবাব দিতে হবে। টাকাটা আছে, খরচ হয়নি, এই আমি শুনতে রাজি নই। যাই হোক সেটা দেখে আমি ঠিক করে নেব। কিন্তু আপনারা এটা বুঝতে পারছেন না—আপনারা বলছেন জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের পরে প্রশাসনের কথা বলেছেন—প্রশাসন কি—ভারতবর্ষ থাকবে কি থাকবে না, ভারতবর্ষে যা হচ্ছে চলেছে ধর্মের ভিত্তিতে মানুষকে ভাগ করা, সংবিধান মানব না, সেকুউলার মানব না, সেকুউলারিজিম মানব না, ধর্ম নিরপেক্ষতা মানব না, খ্রিস্টান খুন কর [illegible] বলে রোমে গেছেন প্রধানমন্ত্রী ক্ষমা চাইতে। বাবরি মসজিদের সময়ে কি

হয়েছিল? তবে এটা ঠিক আমার যতদূর মনে আছে আমাদের এখানকার প্রধানমন্ত্রী বাজপেয়ী, তিনি বোধহয় একটু দুঃখপ্রকাশ করেছিলেন, কাগজে আমরা দেখলাম। কিন্তু স্বরাষ্ট্রমন্ত্রী? আর যাঁকে সম্প্রতি বেনারস হিন্দু ইউনিভার্সিটি নাকি অনেক প্রশংসা করেছেন, কি কি দিয়ে সব তিনি ভূষিত হলেন—কি যেন নাম—মুরলী মনোহর, তা এই যে সবের নামে তো ক্রিমিনাল কেস আছে। একটা ধর্ম স্থান ভেঙ্গে দেওয়া ইট ইজ এ ক্রিমিনাল অ্যাক্ট। এবং তারা তার মধ্যে ইনভল্ভ। তাদের বিরুদ্ধে ক্রিমিনাল চার্জশিট হয়েছে, তারা ইতিহাস বদলে দিয়েছে। যেখানে সেখানে আর.এস.এস.-র লোক বসিয়ে দিয়েছে যাতে নতুন প্রজন্ম সমস্ত কিছু তারা ভুলে যায়। এগুলো তো লজ্জার ব্যাপার, প্রশাসন এই ব্যাপারে কি করবে? এটায় আপনারা যদি আমাদের সঙ্গে একমত হন বিরোধীরা যারা আছেন, তৃণমূল ছাড়া, আর অবশ্যই বি.জে.পি. ছাড়া। কারণ ওরা তো সরকারের অংশ, ওরা তো পাপী, ওরা দায়ী এর জন্য। কিন্তু আপনারা অন্তত প্রতিবাদ করুন। ওরা বলছে 'আমরা ইতিহাস বদলে দেব'। ওরা আমাদের ঐতিহ্য বদলে দেবে। যারা কোনও দিন স্বাধীনতার আন্দোলন করেনি, যাঁরা স্বাধীনতার আন্দোলন করেছিলেন তাঁদের পুলিশে গ্রেফতার করিয়ে দিল। এই জিনিস ৫২ বছর স্বাধীনতার পর আমাদের দেখতে হবে; এগুলো আপনাদের মনে স্ট্রাইক করে না? জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন আমরা দেখছি, কিন্তু কি অ্যাডমিনিস্ট্রেশন চলবে এখানে—মানুষের চেতনা যদি বাড়াতে না পারি? ওঁরা নাকি চলে গেছেন। ওঁরা এখানে বলেন কংগ্রেস হয়ে, আর ওখানে বলেন তৃণমূল—চরিত্রহীন লোক। কিন্তু এরাও তো ভোট পায়। তাই তো মানুষের চেতনা বদলাতে হবে। শুধু অ্যাডমিনিস্ট্রেশন দিয়ে আমরা কিছু করতে পারব? আমরা কিছুই করতে পারব না। যতটুকু পেরেছি আমরা করেছি,—যা কোথাও হয়নি কেরালা, ত্রিপুরা ছাড়া। এবং মানুষ তার জন্য সম্মান দিয়েছে। কিন্তু মানুষকে ভুলপথে চালিত করবার শক্তি তো আছে, এটা তো আপনারা জানেন এবং আপনারা নিজেরাও ভুক্ত-ভোগী। কোথায় সেই কংগ্রেস—১১৩ বছর না ১১৫ বছরের কংগ্রেস—নেই কিছু আর ওদের এই অবস্থায় দাঁড়িয়েছে। আপনারা কি করবেন, না করবেন, মাথারই ঠিক নেই এখন, এক একজন এক একরকম বলেন। একজন এক রকম বলেন তো আর একজন আর এক রকম। কিন্তু আমি বলছি—এটাই কি আপনাদের চরিত্র! এই যে তৃণমূল একটা নতুন দল। আপনারা এখানে বলবেন কংগ্রেস আর বাইরে গিয়ে বলবেন তৃণমূল-এর থেকে চরিত্রহীন কথা আর কি হতে পারে!

[6-30 — 6-39 p.m.]

আমাদের ছেলে-পুলেদের কি শেখাচ্ছেন আপনারা, ... [illegible]
আপনারা? এবং রাজনীতির সঙ্গে আমরা দেখছি, এখন ... [illegible]

মিলেমিশে গিয়েছে। অপরাধ জগতের লোকেরাও দেখছি, দু একটি রাজ্যে জেল থেকে নির্বাচিত হয়ে যাচ্ছেন। এবং তার জন্য কোন প্রতিবাদ নেই, প্রতিকার তো দূরের কথা। সেইজন্য আমি বলছি, ঐইগুলি পার্ট অফ দি অ্যাডমিনিস্ট্রেশন এবং অ্যাডমিনিস্ট্রেশনের এটাও একটা কাজ। আমরা প্রথম সরকারে যখন আসি তখন ১৯৭৭ সালে বলেছিলাম যে, শুধু রাইটার্স বিল্ডিং থেকে আমরা সরকার পরিচালনা করব না। আমরা সাধারণ মানুষের সঙ্গে যোগাযোগ রেখে তাদের পরামর্শ নিয়ে আমরা কাজ করব। শ্রমিক সংগঠন, কৃষক সংগঠন, ছাত্র, যুব, মহিলা নানা রকমের যে সংগঠন আছে, যারা সংস্কৃতি জগতের সঙ্গে জড়িত আছেন তাদের সংগঠন আছে, তাদের সঙ্গেও আমরা আলোচনা করব। বিরোধী দলের সঙ্গেও আমরা আলোচনা করব, মতে নাও মিলতে পারে। কিন্তু আলোচনা করে আমাদের চলতে হবে। যখন গঠনমূলক কাজ হবে, তখন আপনারা আমাদের সমালোচনা করুন, সমালোচনা না করলে আমরাও বিপথে পরিচালিত হয়ে যাব। কিন্তু সমালোচনাটা ঠিক ভাবে করুন, সত্যি কথা বলুন। যাতে করে আমরা, এমন কি আপনাদের নিয়েও আমরা কাজ করতে পারি। গঠনমূলক কাজ করতে পারি। আমি আশা করি এটা আপনারা একটু চিন্তা করে দেখবেন। ৫২ বছর হয়েছে আমাদের স্বাধীনতা; এই রকম একটা রেকর্ড আমরা করেছি। বামফ্রন্ট ১০টা দল মিলে আছে। আর আপনারাও একটা রেকর্ড করেছেন যা সংসদীয় গণতন্ত্রে পৃথিবীতে কোথাও নেই, আমি শুনিনি এই রকম, ভেতরে এক দলের আর বাইরে আর এক দলের। এ কোনও দিন আমি শুনিনি। এই রকম চরিত্রহীন লোক আমি কোথাও দেখিনি। এই কথা আমি আপনাদের বলছি, সেইজন্য আপনাদের উচিত হচ্ছে প্রায়শ্চিত্ত করে আমাদের সমর্থন করা, এই যে প্রস্তাবটা আমরা রেখেছি। এই কথা বলে আমার বক্তব্য, আমি এখানেই শেষ করছি।

**Mr. Speaker :** Now we are first taking up Demand No. 18. There are 15 cut motions to Demand No. 18. All the cut motion are in order and taken as moved. I put all the cut motions to vote excepting cut motion nos. 3 and 4 on which I understand a division will be demanded.

The motion that the amount of the demand be reduced to Re. 1/- was then put and lost.

The motions (Nos. 2 and 5 to 15) that the amount of the demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motions of Shri Saugata Roy that the amount of the demand

be reduced by Rs. 100/-, were then put and a division was taken with the following results :—

**Noes :—**

Abdul Razzak Molla, Shri

Abu Ayes Mondal, Shri

Adhikary, Shri Nisith

Anisur Rahaman, Shri

Bagdi, Shri Kiriti

Banerjee, Shri Mrinal

Basu, Shri Jyoti

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Ananda Kumar

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kali Prasad

Biswas, Shrimati Susmita

Bouri, Shri Angad

Chakraborty, Shri Satyasadhan

Chakraborty, Shri Subhas

Chakrabarty, Dr. Sujan

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chaudhuri, Shri Amar

Choudhury, Shri Bansha Gopal

Choudhury, Shri Biswanath

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Nani Gopal

Das, Shri Ananda Gopal

Das, Shri Yogeswar

Das, Shri Pushpa Chandra

Das Gupta, Dr. Asim Kumar

Deb, Shri Rabin

Dey, Shrimati Ibha

Dey, Shri Narendra Nath

Dhar, Shri Padmanidhi

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Dutta, Shri Himangsu

Ganguly, Shri Bidyut

Ganguly, Shrimati Kanika

Ghatak, Shri Santi Ranjan

Ghosh, Shri Biren

Goala, Shri Rajdeo

Goswami, Shri Subhas

Hafiz Alam Sairani, Shri

Hembram. Srimati Deblina

Hira. Shrimati Mili

Hore, Shri Tapan

Kabi, Shri Pelab

Khanra, Shri Saktipada

Kundu, Shri Ranjit

Let. Shri Bishnu

Maikap, Shri Chakradhar

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Tamal

Mal, Shri Nimai

Malik. Shri Shiba Prasad

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Prabhanjan

Mandal, Shri Ramchandra

Md. Amin, Shri

Md. Yakub, Shri

Mehta, Shri Khagendra Nath

Minj, Shri Prakash

Mistry, Shri Bimal

Moitra, Shri Birendar Kumar

Mondal. Shri Ganesh Chandra

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Rabindra Nath

Mondal, Shri Subhas

Mostafa Binquasem, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Brojo

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Pratyush

Mukherjee, Dr. Srikumar

Mukhopadhyay, Shri Chitta Ranjan

Murmu, Shri Deb Nath

Murmu, Shri Maheswar

Mursalin Molla, Shri

Nanda, Shri Brahmamoy

Oraon, Shri Jagannath

Pal, Shri Shyama Prosad

Patra, Shri Monoranjan

Rana, Shrimati Sakti

Ray, Shri Dwijendra Nath

Routh, Shri Dibakanta

Roy, Shri Manmatha

Roy, Shri Mrinal Kanti

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Samanta, Shri Rampada

Saresh, Shri Ankura

Sen, Shri Dhirendra Nath

Sen Gupta (Bose), Shrimati Kamal

Singh, Shri Lagan Deo

Sinha. Dr. Nirmal

Sinha, Shri Prabodh Chandra

Talukdar, Shri Pralay

Unus Sarkar, Shri

Ayes :—

Abdul Mannan, Shri

Abu Hena, Shri

Bapuli, Shri Satya Ranjan

Bhattacharjee, Shri Sudhir

Das, Shri Sailaja Kumar

Deb, Shri Ashoke Kumar

Mahato, Shri Shanti Ram

Mahbubul Haque, Shri

Manjhi, Shri Ranjanam

Md. Sohrab, Shri

Mukherjee. Shri Ashoke

Mukherjee, Shri Kamal

Roy, Shri Saugata

Roy, Shri Tapas

Sardar, Shi Sital Kumar

Sen, Dr. Anupam

Sinha, Shri Atish Chandra

**Abstentions :—**

Guha, Shri kamal

Sengupta, Shri Purnendu

| | |
|---|---|
| Ayes | 17 |
| Noes | 98 |
| Abstentions | 2 |

The cut motions lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 73,11,40,000 be granted for expenditure under **Demand No. 18, Major Head : "2052—Secretariat-General Services"** during the year 2000-2001.

**(This is inclusive of a total sum of Rs. 24,12,76,000 already voted on account.)** was then put and agreed to.

**Demand No. 19**

**Mr. Speaker :** There are 21 cut motions to Demand No. 19. All

the cut motions are in order. Now I put all the cut motions to vote.

Cut motions of Shri Gyan Singh Sohanpal (No.1), Shri Saugata Roy (cut motion no. 2), Shri Pankaj Banerjee (cut motion no. 3), Shri Ajoy De (cut motion no.4), Shri Sudhir Bhattacharjee (cut motion nos. 5-16), and Shri Kamal Mukherjee (cut motion nos. 17-21). That The Amount of the Demand be reduced by Rs. 100/-. were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 64,29,22,000 be granted for expenditure under **Demand No. 19, Major Head : "2053—District Administration"** during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 21,21,64,000 already voted on account.) was then put and agreed to.

**Mr. Speaker :** The Hon'ble Chief Minister will be going to Israel omorrow and there from coming on to London. I, on behalf of my own and all the Members wish him a safe and pleasant journey and that he comes back safe and sound and look forward to meet him again on his return. With these words the House is adjourned.

## Adjournment

The House was then adjourned at 6-39 p.m. till 11 a.m. on Thursday, the June, 29, 2000 at the Assembly House, Calcutta.

# INDEX TO THE

## West Bengal Legislative Assembly Proceedings

## (Official Report)

Vol : 116 No—II (Hundred and Sixteenth Session 2000)

(The 22nd, 23rd, 24th, 27th, 28th, 30th, 31st March & 23rd, 26th & 27th June, 2000)

**Financial**



**General Discussion on Budget**

**Laying of Certificate**



**Laying of Reports**

**Laying of Rule**

**Presentation of the Report**

L